গান্ধী ঐ সংগ্রাম শুরু করেছিলেন। মহাত্মা গান্ধী দক্ষিণ আফ্রিকার মুক্তি আন্দোলনেরও অন্যতম নেতা। আফ্রিকান ন্যাশনাল কংগ্রেস অহিংস মন্ত্রে যে আন্দোলন শুরু করেছিল, যে সংগ্রাম শুরু করেছিল সেই সংগ্রামের একটা পর্যায় পর্যন্ত অগ্রগতি ঘটেছিল। একটা পর্যায়ের পর দক্ষিণ আফ্রিকার মানুষ দেখলেন যে, অহিংস পথে তাঁরা তাঁদের স্বাধীনতা আদায় করে নিতে পারছেন না। স্বভাবতই আফ্রিকান ন্যাশনাল কংগ্রেস এবং দক্ষিণ আফ্রিকার মুক্তিকামী মানুষের অন্যান্য সংগঠন তারা এই সিদ্ধান্ত নেয় যে, দক্ষিণ আফ্রিকার বুক থেকে অহিংস পদ্ধতিতে নয়, প্রয়োজনে শসস্ত্র প্রক্রিয়াতে সাম্রাজ্যবাদি মদতপুষ্ট বর্ণ বিদ্বেষী সরকারকে উচ্ছেদ করতে হবে। নেলসন ম্যান্ডেলা দক্ষিণ আফ্রিকার সেই সময়কার অহিংসবাদী নেতা। কেবলমাত্র অহিংস প্রক্রিয়াতে আন্দোলন চালাবার জন্য যখন আফ্রিকার জনগণ অন্ধকারে হাতড়াচ্ছেন, যখন অহিংস পথে মুক্তি আন্দোলন কাঙ্খিত যাত্রাপথ খুঁজে পাচ্ছিল না তখন দক্ষিণ আফ্রিকার ন্যাশনাল কংগ্রেস ঐতিহাসিক সিদ্ধান্ত নেয় যে, প্রয়োজনে শসস্ত্র পথে সাম্রাজ্যবাদিদের হাত থেকে দক্ষিণ আফ্রিকাকে মুক্ত করতে হবে এবং সেই প্রাক-মুহূর্তের ঐতিহাসিক নেতা হচ্ছে এই নেলসন ম্যান্ডেলা। তিনি নতুন পৃথিবীর মুক্তিকামী মানুষের সামনে একটি উদাহরণ। প্রয়োজনে অহিংস এবং প্রয়োজনে সহিংস এই দুই প্রক্রিয়ার মধ্য দিয়ে সাম্রাজ্যবাদিদের একটি দেশ থেকে যে উচ্ছেদ করা যেতে পারে এই বিশ্বাস তিনি তাঁর রাজনৈতিক জীবনের মধ্য দিয়ে প্রমাণ করেছেন। কাজেই ২৭ বছর আগে যখন নেলসন ম্যান্ডেলা এবং শসস্ত্র সংগঠনের নেতা উইমকান্ত উইসিজেয়োকে গ্রেপ্তার করা হয় তখন আতঙ্কিত বর্ণবিদ্বেষী সরকারের সামনে এই আশঙ্কা ছিল যে, দক্ষিণ আফ্রিকার এই অহিংস সংগঠন, আফ্রিকান ন্যাশনাল কংগ্রেস যে লড়াই চালাচ্ছেন সেই লড়াই যদি শসস্ত্র চেহারায় ফুটে ওঠে তাহলে দক্ষিণ আফ্রিকার মানুষ দেশকে মুক্ত করবে পৃথিবীর আর ৫টি দেশের মতন, যেমন, ভিয়েতনাম, ইন্দোনেশিয়া, আলজেরিয়া এবং কোরিয়া। কাজেই নেলসন ম্যান্ডেলাকে এতদিন জেলে আটকে রাখার উদ্দেশ্যই হল যাতে আফ্রিকায় সহিংস প্রক্রিয়াতে আন্দোলন না হয়। যে বর্ণবিদ্বেষী সরকার দক্ষিণ আফ্রিকার মানুষের উপর চেপে বসে আছে তাকে উৎখাত করতে হলে শসস্ত্র বিপ্লবের রাস্তায় দক্ষিণ আফ্রিকার মানুষ যাবে এই সিদ্ধান্ত যে নেতা পৌঁছে দিলেন, সেই নেতা হচ্ছে নেলসন ম্যান্ডেলা। সেইজন্য এই নেলসন ম্যান্ডেলাকে জেলে আটকে রেখে দিলেন বর্ণবিদ্বেষী সরকার। কাজেই ২৭ বছর পর যখন এই নেলসন ম্যান্ডেলা মুক্তি পায়, এই মুক্তি একথাই আমাদের সামনে নতুন করে হাজির করে দেয় যে, প্রয়োজনে একটা জাতি স্বাধীনতা অর্জন করবার জন্য অহিংস এবং সহিংস যেকোনও পথই গ্রহণ করতে পারে। গোটা পৃথিবীর জনমত নেলসন ম্যান্ডেলা মুক্তির পক্ষে দাঁড়িয়েছিল। পশ্চিমবাংলার মানুষ, ভারতবর্ষের মানুষ দীর্ঘদিন ধরে দক্ষিণ আফ্রিকার জনগণের স্বাধীনতা সংগ্রামের পক্ষে রয়েছেন, দক্ষিণ আফ্রিকার মানুষের মুক্তির সংগ্রামের পাশে রয়েছেন। দক্ষিণ আফ্রিকার জনগণের সাফল্য হচ্ছে নেলসন ম্যান্ডেলার মুক্তি। নেলসন ম্যান্ডেলার মুক্তির এটাই প্রমাণ করছে যে, আধুনিক বিশ্বে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই কেবলমাত্র অহিংস প্রক্রিয়ায় হতে পারে না, প্রয়োজনে শসস্ত্র প্রক্রিয়ায় সাম্রাজ্যবাদিদের উচ্ছেদ করতে হবে। এই নীতি সম্প্রতি নেলসন ম্যান্ডেলার মুক্তির মধ্য দিয়ে প্রকাশিত হয়েছে। কাজেই সর্বদলীয় যে প্রস্তাব সেই প্রস্তাবের মধ্য দিয়ে দক্ষিণ আফ্রিকার মানুষের সংগ্রামের প্রতি, নেলসন ম্যান্ডেলার প্রতি এবং দক্ষিণ আফ্রিকার সাধারণ মামুষের প্রতি যে সমর্থন সেই সমর্থন আজকে ব্যক্ত হয়েছে।

এইরকম কারো শক্তি নেই যারা এই প্রস্তাবের বিরোধিতা করতে পারে। কাজেই এই প্রস্তাবে যেভাবে বলা হয়েছে আমি সেই কথা দৃঢ়ভাবে বিশ্বাস করি যে, কেবলমাত্র নেলসন ম্যান্ডেলার মুক্তি নয়, যতদিন পর্যন্ত না দক্ষিণ আফ্রিকার বুকে বর্ণবৈষম্যবাদ শেষ হচ্ছে, যতক্ষণ পর্যন্ত না দক্ষিণ আফ্রিকার মানুষের যে অধিকার সেই অধিকার ফিরিয়ে আনতে পারছেন ততদিন পর্যন্ত দক্ষিণ আফ্রিকায় সংগ্রাম চলবে। সেই সংগ্রামের প্রতি আমাদের সমর্থন অব্যাহত থাকবে। কোনও সরকার দক্ষিণ আফ্রিকার সংগ্রামকে সমর্থন করছে কি করছে না এই প্রশ্ন আজকে অর্থহীন, তার কারণ, গোটা ভারতবর্ষের জনগণ আজকে দক্ষিণ আফ্রিকার মানুষের এই আন্দোলনকে সমর্থন করছে।

[1-20–1-30 P.M.]

কাজেই দক্ষিণ আফ্রিকার মানুষের এই সংগ্রামের পক্ষে এই প্রস্তাব আগামী দিনে আমাদেরকে প্রতিশ্রুতি বদ্ধ করছে যে, ভবিষ্যতে দক্ষিণ আফ্রিকার মানুষের সংগ্রামের পক্ষে আমরা থাকব। দক্ষিণ আফ্রিকার স্বাধীনতার সংগ্রাম তা সে অহিংস প্রক্রিয়ায় হোক বা সশস্ত্র প্রক্রিয়ায় হোক গোটা পৃথিবীর চেতনার সামনে নেলসন ম্যান্ডেলার মুক্তির ঘটনা নতুন করে প্রমাণ করেছে এবং আমরা খুবই আনন্দিত এই কারণে যে, আমরা শুনেছি যে তিনি ভারতবর্ষের বুকে আসছেন। এর জন্য আমরা অবশ্যই গর্বিত। আমাদের রাজ্যের কলকাতা বিশ্ববিদ্যালয় যা পৃথিবীর প্রথম বিশ্ববিদ্যালয় সেখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, নেলসন ম্যান্ডেলাকে সাম্মানিক ডিগ্রি দেওয়া হবে। পশ্চিমবঙ্গে নেলসন ম্যান্ডেলার মুক্তি উপলক্ষে যে সর্বদলীয় প্রস্তাবের প্রতিফলন দেখা দিয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে বিজনেস অ্যাডভাইসারি কমিটির কর্মসূচি অনুযায়ী নেলসন ম্যান্ডেলার মুক্তিকে স্বাগত জানাচ্ছি। অবশ্য সকল মুক্তিকামী মানুষই একে স্বাগত জানিয়েছেন। আমি জানি এতে কোনও দ্বিমত থাকার কথা নয়। কিন্তু আমি যেটা বলছি যে, এই প্রস্তাবের উপর আলোচনায় কারো দ্বিমত নেই, কিন্তু আজকে হাওড়ায় যে ঘটনা ঘটেছে সেই ব্যাপারে আমরা সকলেই উদ্বিগ্ন। কাজেই এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যতটুকু জানেন সেই ব্যাপারে আমাদের অবহিত করবেন আমরা এই আশা করি। ব্যাপারটির কোনওরকম তদন্ত হচ্ছে কি না সেটাই আমরা জানতে চাই। আমি এইটুকু বলতে চাই যে, নেলসন ম্যান্ডেলার সম্বন্ধে আলোচনার সাথে সাথে হাওড়ার বিষয়টিও আলোচনা হোক, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখুন এটাই আমরা চাই।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের তরফ থেকে কয়েকটি অ্যাডজোর্নমেন্ট মোশন আমরা দিয়েছিলাম, হাওড়ার মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি মহাশয়কে পড়তে বলেছেন। আজকে কোনও কোশ্চেন অ্যান্সার ছিল না, মেনশন নেই কিছুই নেই অথচ এতবড় ঘটনাটা ঘটল যেখানে দুটো ছেলে নিহত হয়েছে। স্যার, আপনি জানেন কিছুদিন আগে পরপর একই দিনে ৫টি ফ্ল্যাটে ডাকাতি হয়েছে এবং তারপরে একটা রেজিস্টেন্স পার্টি—সঞ্জয় বলে একটা ১৫-১৬ বছরের ছেলে—যে ঐ পার্টিতে ছিল, সারা রাত্রি ডিউটি করে বাড়ি

ফিরবার সময় সমাজবিরোধী কিংবা ডাকাতে তাকে গুলি করে, কেন না ঐ ডাকাতিতে বাধা দেওয়ার জন্য কাজটা পুলিশের, ডাকাতি যাতে না হয় সেটা পুলিশের দেখা দরকার। কিন্তু দুঃখের বিষয় পুলিশ নিষ্ক্রিয়। আমরা জানি না কি কারণে নিষ্ক্রিয়। কলকাতার পাশে এতবড় একটা শহর হাওড়া সেখানে ঘটনা ঘটছে। ফ্ল্যাটে ফ্ল্যাটে ডাকাতি হচ্ছে, ৬-৭টা খুন হয়েছে এই রকম চলছে। কাউন্সিলার আক্রান্ত, বোমা মারা হয়েছে। আমার মনে হয় এসব দেখে ব্রিটিশ আমলের পুলিশ বা দক্ষিণ আফ্রিকার পুলিশও লজ্জা পাবে। কাজেই ব্যাপারটা দেখা দরকার। ৫৫ রাউন্ড গুলি ছোঁড়ার ফলে পুলিশের গুলিতে প্রান্তিক মুখার্জি খুন হয়েছে। স্যার, সাড়ে চারটায় খুন হল, পুলিশ খবর পেয়ে সঙ্গে সঙ্গে তার ডেডবডি নিয়ে চলে গেল। এরফলে স্বাভাবিক কারণেই উত্তেজনা সৃষ্টি হবে। রেজিস্টেন্স পার্টি—সেটা কংগ্রেসের কিছু নয়, সব পার্টি মিলে দলমত নির্বিশেষে যাতে ডাকাতি না হয়, তার চেষ্টা করছেন তারা। যেহেতু পুলিশ কিছু করতে পারছে না সেহেতু পুলিশের উপর তাঁরা ভরসাও করতে পারছেন না। গতকাল হাওড়ায় যে বিরাট ঘটনা ঘটে গেল তার প্রতিবাদে আজকে দলমত নির্বিশেষে প্রতিটি পার্টি, প্রতিটি অধিবাসী সেখানে সর্বাত্মক-বন্ধ ডেকেছেন এবং একটা বিরাট মিছিলও বেরিয়েছে সেখানে যাতে কংগ্রেস, অকংগ্রেস বা সি. পি. এম. বলে কোনও পার্টি নেই। লক্ষাধিক মানুষ আজকে সেখানে প্রসেশন করেছেন। সুতরাং ব্যাপারটা গুরুতর। কিন্তু সবকিছুই যদি এড়িয়ে যাওয়া হয়, অ্যাডজোর্নমেন্ট মোশন আনলে তাকে যদি এড়িয়ে যাওয়া হয়, তাহলে হাউস কিসের জন্য? মাননীয় মুখ্যমন্ত্রী —তিনিই আজকে পুলিশ মন্ত্রী। আজকে তাঁর নাম ভারতবর্ষের প্রতিটি কোণে কোণে ছড়িয়ে পড়েছে। কিন্তু আজকে তাঁর বাড়িতেই এই ধরনের আগুন ছড়াচ্ছে, ঐ ধরনের পুলিশি জুলুম চলছে। পুলিশ সেখানে মানুষের জীবন নিয়ে খেলা করছে। কিছুদিন আগে এইভাবে তারা চাষীদের পর্যন্ত গুলি করেছে যেহেতু তাঁরা জল, বিদ্যুৎ চেয়েছিলেন। আজকে যদি খোঁজ নেওয়া যায় তাহলে দেখা যাবে যে, একজন প্রাক্তন চিফ সেক্রেটারির বাড়িতে পর্যন্ত ডাকাতি হয়েছে, বাইপাসে ডি. জি. আক্রান্ত হয়েছেন, ডেপুটি মেয়র শ্রী মণি সান্যালের বাড়ি আক্রান্ত হয়েছে। তিনি বলেছেন, 'আইনশৃঙ্খলা বলে কিছু নেই।' আজকে কলকাতার মেয়র বলছেন, "যে অবস্থা চলছে তাতে 'মিসা', 'নাসা', দরকার।" কলকাতার মেয়র বলছেন একথা। আজকে আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশনে দাবি ছিল যে, এক ঘন্টা আলোচনা হোক। আপনি নিশ্চয়ই ম্যান্ডেলা সংক্রান্ত মোশন করতে পারবেন, কারণ ম্যান্ডেলা প্রসঙ্গে আমরা সবাই একমত হয়েছি। এক্ষেত্রে আমরা কিছু পরিবর্তন চেয়েছিলাম, কিন্তু আপনারা সেটা মানছেন না। আপনারা বলেছেন যে, কেন্দ্রীয় সরকার কিছু করেননি। পরে আমরা সেটা দেখব, কিন্তু আজকে হাওড়ায় পরপর ডাকাতি, খুন ইত্যাদি হচ্ছে, সারা পশ্চিমবঙ্গেই সেটা ঘটছে, তাই এটা নিয়ে আলোচনা আগে হোক। আমি আপনাকে বলব, দয়া করে এক ঘন্টা সময় দিন, এটা নিয়ে আলোচনা আগে হোক। মুখ্যমন্ত্রী মহাশয় হাউসে আছেন, তিনি বিবৃতি দেবেন। তবে দয়া করে পুলিশের জন্য ওকালতি করবেন না। আপনি একদিন পুলিশের উপর সোচ্চার ছিলেন। তারপর এখানে যখন পুলিশ ঢুকেছিল তখনও আপনি বলেছিলেন যে, কেন তারা এসেছে? কিন্তু আজকে গোটা অ্যাসেম্বলি হাউসকে পুলিশ ঘিরে রেখেছে ; লাঠি, টিয়ার গ্যাস, বন্দুক নিয়ে বসে আছে তারা। আজকে পুলিশ আমাদের ঘিরে রয়েছে। যিনি একদিন বলতেন যে, পুলিশ এখানে থাকতে পারবে না, আজকে সেই মুখ্যমন্ত্রী কি করছেন? তিনি পুলিশ ছাড়া এক পাও এগোচ্ছেন না কেন তা

আমি বুঝতে পারছি না। কিন্তু আপনারা তো জনগণ আপনাদের সাথে আছে বলে বলেন, তাহলে আজকে পুলিশ কেন? কেন আজকে বিধানসভাকে পুলিশ দিয়ে ঘিরে রেখেছেন? তাই আমি বলছি, আপনি স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী এবং আপনিই লিডার অব দি হাউস দয়া করে আপনি স্পিকারকে বলুন যাতে এক ঘন্টা সময় উনি আলোচনার জন্য দেন। হাওড়ার যাঁরা এম. এল. এ. এখানে আছেন তাঁরাই বলবেন, কারণ তাঁরা স্পটে গিয়েছিলেন। আপনি দয়া করে পশ্চিমবঙ্গকে বাঁচান, কারণ আজকে সর্বত্র খুন, জখম, ডাকাতি ইত্যাদি চলছে যা ইতিপূর্বে ঘটেনি। সুতরাং আজকে জঙ্গলের রাজত্ব থেকে মানুষকে রক্ষা করুন। আজকে প্রশাসন সম্পূর্ণ ব্যর্থ, প্রাণের কোনও মূল্য নেই। কেবলমাত্র বড় বড় মুখরোচক কথা বলে ধোঁকা দিয়ে আপনারা দেশকে চালাচ্ছেন। প্রকৃত অবস্থা ঢাকতে চাইছেন এবং তা বলতে পারছেন না ভয়ে। আজকে আপনারা শুনতে পান না; চোখের সামনে ঘটনা ঘটছে। কিন্তু আপনারা নিশ্চুপ। আমি আশা করব, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অন্তত এরজন্য এক ঘন্টা সময় দেবেন। এই কথা বলে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি আপনি এতে রাজি হোন, আমাদের যে হাওড়া জেলার এম. এল. এ. আছেন, যাঁরা ব্যাপারটা দেখে এসেছেন, তাঁরা বক্তব্য রাখবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-30–1-40 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, মাননীয় বিরোধী দলের নেতার কথা শুনলাম। ইতিপূর্বে আপনি কলিং অ্যাটেনশনের সময় ঠিক করেছিলেন এই ব্যাপারটা নিয়ে আলোচনা করার। আমি চেয়েছিলাম যদি সোমবার হাউস থাকে তাহলে সোমবার এই বিষয়ে আমি বলব। সোমবার হাউস হবে কি না সেটা ঠিক হয়নি। তা যদি না হয় তাহলে ঠিক করেছি ২২ তারিখে এই ব্যাপারে জবাব দেব। আগে যদি বলেন তাহলে আমি বলতে পারি, তবে আমাকে একটু তৈরি হয়ে আসতে হবে। আমার কাছে এখনও সমস্ত খবর আসেনি। আমি কিছুক্ষণ আগে পুলিশের সঙ্গে মিটিং করে এলাম, আমাকে আবার রাইটার্স বিল্ডিংসে গিয়ে মিটিং করতে হবে। সমস্ত তথ্য আমাকে জানতে হবে, সমস্ত তথ্য আমার কাছে এখনও আসেনি। হাওড়ার মেয়র আমার কাছে এসেছিলেন, কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যরা আমার কাছে এসেছিলেন। আমার কাছে যা খবর আছে তাতে কংগ্রেস পক্ষের সদস্যরাও এই ব্যাপারে সহযোগিতা করছেন। এখানে আজও খানিকটা গন্ডগোল হয়েছে। খুব ভয়ঙ্কর ঘটনা হাওড়ায় হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাকে সমস্ত খোঁজ নিয়ে বার করতে হবে এই ঘটনা কেন ঘটল, ঘটনা কি দাঁড়িয়েছিল। পুলিশ নিষ্ক্রীয়তার জন্য হয়েছে না আরো কিছু আছে সেটা খোঁজ নিয়ে বার করতে হবে। সেই জন্য আমি সময় চেয়েছিলাম। সোমবার পারতাম, সোমবার যদি হাউস না হয় তাহলে ২২ তারিখে জবাব দেব। আমি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে খবর পাঠিয়েছি—এই সমস্ত ক্ষেত্রে আমরা যা করি, সবদল মিলে মিটিং করি—বিশেষ করে এম. এল. এ. যাঁরা আছেন কংগ্রেস পক্ষের বা অন্য পক্ষের তাঁদের সবাইকে নিয়ে মিটিং করুন। হাওড়ার যাঁরা সমস্ত আছেন তাঁদের সকলকে নিয়ে আলোচনা করুন কিভাবে কি করা যায়। ওনারাও যেটা বলেছেন, এটা ঠিক যে, এই ঘটনা রাজনৈতিক তর্কের বিষয় নয়। যদি ওই ঘটনার ব্যাপারে তাঁরা কোনও খবর পান সেটা আমি জানতে পারব। সন্ধ্যের সময় আপনারা বসুন, ওই ঘটনা সম্পর্কে তাঁরা কি বলতে চায় বলুন.

ভবিষ্যতে কি করতে হবে সেটাও জানতে পারব এবং আমার নিজের কাছে যে খবর আছে সেইগুলি নিয়ে আমি সুস্পষ্ট ভাবে, পরিষ্কার ভাবে সমস্ত কিছু জানতে পারব। আমাদের নিশ্চয়ই বলতে হবে ইতিমধ্যে ২ জন মারা গিয়েছেন, একজন ডাকাতের গুলিতে, একজন পুলিশের গুলিতে। আমি একটু আগে শুনে এলাম আরো দুজন হাসপাতালে রয়েছেন, একজন এখানকার হাসপাতালে রয়েছেন তাঁদের অবস্থা ভাল নয়। তারপর আমাকে ওনারা বলেছেন ক্ষতিপূরণ দেবার ব্যাপারে। এখন ক্ষতিপূরণের ব্যাপারে তো কোনও প্রশ্ন নেই, যা দরকার সেটা তো হবেই, সবাই মিলে যেটা ঠিক করবেন যা বিবেচনা করবেন সেই ব্যবস্থাই করব। কিন্তু আসল বিষয় হল কলিকাতার পাশের শহর হাওড়ায় এই রকম একটা ঘটনা ঘটে গেল! সবাই মিলে খুঁজে বার করতে হবে কেন এই ঘটনা ঘটল। বিরোধী দলের মাননীয় সদস্য বলেছেন এতে রাজনীতি আনতে চাই না। কার দোষে আইনশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে সেটা আমাদের দেখতে হবে এবং সবাই মিলে এটা আমাদের দেখতে হবে। আর যাঁরা মারা গিয়েছেন তাঁদের জীবন তো আমি ফিরিয়ে দিতে পারব না। তাঁদের পরিবারের প্রতি সমবেদনা জানাই। তাঁদের পরিবারের প্রতি যা করবার আছে সেটা করব। আপনাদের সকলের কাছে যা তথ্য আছে সবাই মিলে সেটা বলবেন, আমার কাছে সমস্ত তথ্য পাঠিয়ে দেবেন, দরকার হলে আপনারা নিজে এসে আমার সঙ্গে দেখা করবেন, আমাকে সমস্ত ঘটনা বলবেন। এটাতো তিন দিনের ঘটনা নয়, এই ঘটনা অনেক দিন ধরে স্তুপিকৃত হচ্ছে। সেইজন্য আমি সমস্ত কথা এখানে বললাম, এটা আলোচনা হচ্ছে না। আপনারা সব ঘটনা বলবেন তারপর আমি বলব। তারপর দেখব কি করা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এমন একজন ব্যক্তিকে নিয়ে এখানে আলোচনা করছি যিনি ছিলেন সারা বিশ্বের শোষিত, নিপীড়িত, নির্যাতিত মানুষের মুক্তির প্রতীক। আজকে আমরা অত্যন্ত দুঃখিত, ব্যথিত—আজকের এই রেজোলিউশনটি আমাদের সর্বসম্মতিক্রমে হওয়া উচিত ছিল। আমাদের কাছে একটি প্রস্তাব এসেছিল এবং সেই প্রস্তাবে আমরা 'কেন্দ্রীয় সরকার' কথাটি লিখেছিলাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যেটি, আজকের বক্তব্য নেলসন ম্যান্ডেলাকে নিয়ে, যাঁর সম্বন্ধে সারা বিশ্বের তথা সারা দুনিয়ার মানুষ তাঁর সাতাশ বছর জেলে কাটিয়ে মুক্তির পরে যে আনন্দ উপভোগ করছেন, আমরাও কংগ্রেস দলের পক্ষ থেকে বিধানসভাতে প্রস্তাব—সর্বসম্মত প্রস্তাব আনতে চেয়েছিলাম। সর্বসম্মত ভাবে সেই প্রস্তাব না আনার জন্য আমরা দুখিঃত। আমরা শুনলাম, 'কেন্দ্রীয় সরকার' কথাটি লেখাতে নাকি এস. ইউ. সি. আই. পার্টি আপত্তি দিয়েছে। কেন্দ্রীয় সরকার কথাটি লেখাতে যদি তাঁদের অসুবিধা হয়, তাহলে এটি না দিয়ে সর্বসম্মতিক্রমে একটি সিদ্ধান্ত, রেজোলিউশন না আনার জন্য আমরা ব্যথিত। আমি বলব সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব না এনে অত্যন্ত নিচু মনের, সংকীর্ণ মনের পরিচয় দিয়েছেন বামফ্রন্ট সরকার। আজকে এখানে এমন একজন লোকের সম্বন্ধে আলোচনা হচ্ছে, যে ব্যক্তি সারা বিশ্বে বন্দিত শুধু নয়, যাঁর আন্দোলনের পিছনে প্রথমেই ছিলেন মহাত্মা গান্ধী। বর্ণবৈষম্যের বিরুদ্ধে মহাত্মা গান্ধী প্রথমে সেখানে আন্দোলন শুরু করেছিলেন। আমাদের পন্ডিত জওহরলাল নেহেরু, শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধী সকলেই নেলসন ম্যান্ডেলার মুক্তির জন্য শুধু চেষ্টা করে গেছেন তাই নয়, বিশ্বের দরবারে—বিভিন্ন রাজ্যে, বিভিন্ন জায়গায় জনমত তৈরি করার জন্য যেভাবে প্রচেষ্টা করেছেন তা বিশ্বের সমস্ত লোকই জানেন। আজকে পরিতাপের বিষয়, যখন এই রকম

একজন বরণ্যে ব্যক্তিকে ঘিরে রেজোলিউশন নিচ্ছেন, যার প্রতি কংগ্রেস দলের সম্মতি আছে, সেখানে এস. ইউ. সি.-র একটি কথায় 'কেন্দ্রীয় সরকার চেষ্টা করেছিলেন' এই কথাটি বাদ দিয়েছেন। এটি আপনাদের বন্ধু সরকার চেষ্টা করেছেন। যেটি সত্য কথা, সেটি না রেখে আমি বলব, আপনারা অত্যন্ত সংকীর্ণ মনোভাবের পরিচয় দিয়েছেন। আমি এর জন্য ধিক্কার জানাচ্ছি। একজন মহামানব, যিনি বর্ণবৈষম্যের বিরুদ্ধে অন্দোলন করে ২৭ বছর জেল খেটেছেন, যখন সি. পি. এম. পার্টি জন্মগ্রহণ করেনি তখন থেকে তিনি জেল খেটেছেন। বর্ণবৈষম্যের বিরুদ্ধে মহাত্মা গান্ধী আন্দোলন শুরু করেছিলেন, তিনি যে দলের ছিলেন, সেই কংগ্রেসকে আপনারা বাদ দিতে চেয়েছেন। সত্যকে কি অস্বীকার করা যায়? কংগ্রেস দল আজও সর্বভারতীয় বৃহত্তম দল বলে স্বীকৃত। মহাত্মা গান্ধী, পন্ডিত জওহরলাল নেহেরু যাঁর মুক্তির জন্য চেষ্টা করে গেছেন, সেই কংগ্রেসকে বাদ দিয়ে এখানে এই রেজোলিউশন আনা হয়েছে। আমি এই মনোভাবের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি। আমরা সংবাদপত্রে দেখলাম যে, নেলসন ম্যান্ডেলা কলকাতায় আসবেন। তারজন্য একটি কমিটি তৈরি করা হয়েছে কংগ্রেসকে বাদ দিয়ে। দেখলাম সাত্তার সাহেবকে এক্স-অফিসিও মেম্বার হিসাবে এবং আই. এন. টি. ইউ.সি.-র সভাপতি হিসাবে সুব্রত মুখার্জিকে আহ্বান জানানো হচ্ছে, কংগ্রেস পার্টি হিসাবে নয়। কংগ্রেস পার্টি হিসাবে কংগ্রেসের সভাপতিকে সঙ্গে নিয়ে আমাদের ডাকা হচ্ছে না।

[1-40–1-50 P.M.]

কিন্তু কি করছেন কী আপনারা তাঁর মতন একজন মহান ব্যক্তিকে নিয়ে? সংবাদপত্রে আমরা দেখেছি সাত্তার সাহেবকে রাখা হয়েছে পরিষদীয় মেম্বার হিসাাবে, কংগ্রেস ছাড়া পরিষদীয় দলের সত্বাই নেই। আমি বলব আপনারা যদি এটা করেন তাহলে আমরা এটা বর্জন করতে বাধ্য হব। কংগ্রেসকে আপনারা শ্রদ্ধা করবেন কি না জানি না, তবে কংগ্রেস এই আন্দোলনের সঙ্গী ছিল শুধু নয়, মহাত্মা গান্ধীও এই বর্ণ বৈষম্যের বিরুদ্ধে কৃষ্ণাঙ্গদের প্রতি অত্যাচারের বিরুদ্ধে, ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলন করেছিলেন ; মহাত্মা গান্ধী হচ্ছেন তাঁর পথ প্রদর্শক। শুধু তাই নয়, মহাত্মা গান্ধীর পথ প্রদর্শক হিসাবে পন্ডিত জওহরলাল নেহেরু, ইন্দিরী গান্ধী, রাজীব গান্ধী সকলেই নেলসন ম্যান্ডেলার মুক্তি চেয়েছিলেন। অথচ আজকে আপনারা একটা সংকীর্ণ মনের পরিচয় দিচ্ছেন ; তাঁর মতন একটা মহান লোককে আহ্বান করবেন, অভ্যর্থনা জানাবেন, কিন্তু সেখানে কংগ্রেস পার্টিকে ডাকা যাবে না, এস. ইউ. সি. আই. পার্টিকে ডাকা যায়, ফরওয়ার্ড ব্লককে ডাকা যায়। আপনাদের জানা উচিত যে, দক্ষিণ আফ্রিকায় কংগ্রেস শুরু করেছিল বর্ণবৈষম্যবাদের বিরুদ্ধে আন্দোলন। তখনও আপনারা আসেননি। আর আপনারা সেই কংগ্রেসকে বাদ দিয়ে শুরু করবেন অভ্যর্থনা, জানি না আমার এই বলার পর আপনাদের যদি শুভবুদ্ধির উদয় হয়—যদি নিম্ন মনের পরিচয় দিতে না চান—তাহলে আসুন আমরা সকলে মিলে নেলসন ম্যান্ডেলাকে অভ্যর্থনা জানাই। তারজন্য আমরা প্রস্তুত। যারা নেলসন ম্যান্ডেলার মুক্তির জন্য বর্ণবৈষম্যর বিরুদ্ধে, ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিল সেই রাজনৈতিক দলকে বাদ দিয়ে আপনারা একটা অভ্যর্থনা কমিটি করতে চান, জানি না, এটা যদি সত্যি হয় তাহলে এটা দুর্ভাগ্যের বিষয়, লজ্জার বিষয়, ক্ষোভের বিষয়, ঘৃণার বিষয়। আপনাদের জানা উচিত আজও পশ্চিমবাংলায় সি. পি. এম.-র চেয়ে কংগ্রেসের সংখ্যা নিশ্চয়ই বেশি, কম নয়, ভোটের তত্ত্ব থেকে যেটা

পাওয়া যায়। এদেরকে বাদ দিয়ে আপনারা অভ্যর্থনা করতে চান, তাহলে এই রেজোলিউশনকে ভগ্ন মনে সমর্থন করব, দুঃখের সঙ্গে সমর্থন করব। কারণ এই রেজোলিউশন সর্বসম্মত হওয়া উচিত ছিল তা আপনারা করতে দিলেন না। আপনারা কংগ্রেসকে বাদ দিয়ে এটা করলেন এটা অত্যন্ত পরিতাপের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেলসন ম্যান্ডেলার মুক্তি দক্ষিণ আফ্রিকার কৃষ্ণাঙ্গদের মুক্তির সূর্য ; এটা অত্যন্ত আনন্দের কথা। এই ম্যান্ডেলাকে আমাদের বাঁচাতে হবে চোখের মণির মতন। কারণ, দক্ষিণ আফ্রিকার নেতা লুথার কিং তাঁকে হত্যা করা হয়েছে, জন কেনেডিকে হত্যা করা হয়েছে। জন কেনেডির মতন মার্টিন লুথার কিংও অত্যন্ত ভাল মনোভাবাপন্ন ছিলেন। আবার কেনেডিরও কৃষ্ণাঙ্গদের প্রতি একটা সফট কর্ণার ছিল তাই তাঁকেও ঐ একই কারণে হত্যা করা হয়েছে। নেলসন ম্যান্ডেলা ব্রিটিশ সাম্রাজ্যবাদিদের চোখ থেকে বাঁচতে পারবেন কি না জানি না, তাই তাঁকে রক্ষা করার দায়িত্ব বিশ্বের মানব জাতিকে নিতে হবে ; প্রত্যেক মানুষকে নিতে হবে। তা শুধু আবেদন নিবেদন নয়, দক্ষিণ আফ্রিকা স্বাধীনতা যতদিন পর্যন্ত না পাচ্ছে ততদিন পর্যন্ত সংগ্রাম চালিয়ে যেতে হবে, এই সংগ্রামের পিছনে আমরা সকলেই আছি এবং থাকব। আজকে আমরা দক্ষিণ আফ্রিকার দিকে তাকিয়ে আছি কখন আসবেন ম্যান্ডেলা, তাঁকে আমরা সাদরে অভ্যর্থনা জানাব, যদি এখানকার বামফ্রন্ট সরকার সংকীর্ণ মনোভাব থেকে বেরিয়ে এসে সকলে সমর্থন করুক। আজকে অত্যন্ত পরিতাপের বিষয় এটা সর্বসম্মতিক্রমে রেজলিউশনটি না এলেও আমরা পূর্ণ সমর্থন করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই আবেদন জানাই আপনারা যা করলেন এটা উইদাউট আওয়ার কনসেন্ট, কিন্তু আমরা সামান্য একটা সংখ্যার, অক্ষরের পরিবর্তন চেয়েছিলাম, তবুও একটা কথা বলব যে এতে আমাদের সমর্থন আছে। আপনারা ক্ষুদ্র মনোবৃত্তির পরিচয় দিতে পারেন, ক্ষুদ্র মনোভাবের পরিচয় দিতে পারেন, কিন্তু আমরা কংগ্রেস—আমরা বুঝি। ম্যান্ডেলা জেলে গেছেন, তাঁর আত্মত্যাগ, তাঁর সংগ্রাম কংগ্রেস বোঝে। কংগ্রেসের নেতা জাতির জনক তিনি বুঝেছিলেন আমরাও বুঝি। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সমর্থন করছি এই রেজোলিউশনকে এবং আমার বন্ধু যাঁরা সরকারে আছেন তাঁদের বলব আপনারা সংকীর্ণ গোষ্ঠী, সংকীর্ণ মনোভাবের উর্দ্ধে উঠে সকলকে সঙ্গে নিন। তিনি এখন বিশ্বের নেতা, বর্তমানে কৃষ্ণাঙ্গদের নেতা, সকল মানবজাতির মুক্তির সূর্য। তাঁকে আহ্বান জানানোর জন্য কংগ্রেসকে যদি উপেক্ষা করেন, অবহেলা করেন তাহলে তাঁকেই অসম্মান করা হবে। তাই রাজীব গান্ধী ইতিমধ্যেই তিনি টিম পাঠিয়েছেন ডঃ ম্যান্ডেলার কাছে, তাঁকে আমন্ত্রণ জানিয়েছেন। তাঁকে ধন্যবাদ জানিয়ে, তাঁর কাছে কৃতজ্ঞতা জানিয়ে একটি প্রতিনিধি দল পাঠিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা এই রেজোলিউশনে থাকা উচিত ছিল। আমাদের সঙ্গে আলোচনা করলে আমরা বলতাম, কিন্তু আমাদের কথা নেওয়া হয়নি। পরিশেষে এই যে রেজোলিউশন এনেছেন ১৮৫ এর মোশনে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে নেলসন ম্যান্ডেলার মুক্তি এবং তাঁর পরবর্তি পরিস্থিতি নিয়ে এই সভায় যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে এখানে এই প্রস্তাবের মূল সুর হচ্ছে এই যে, আজকে সারা দেশের সঙ্গে দুনিয়ার সংগ্রাম এই কথা আর একবার প্রমাণিত হয়। নেলসন ম্যান্ডেলা তিনি বেরিয়ে এসেছেন এবং তার পরবর্তি দক্ষিণ আফ্রিকার যে ভবিষ্যত এই ব্যাপারে ভারতবর্ষ এক জায়গায় আছে। আমরা ঐক্যমত আছি।

এবারে বিরোধী দলের বক্তব্যের মধ্যে খানিকটা বিপদ এবং অভিযোগের সুর আছে। এই আন্দোলনের সুর ভারতবর্ষের প্রতিটি প্রান্তে, প্রতিটি কোনায় যাবে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। দক্ষিণ আফ্রিকার মধ্যে কোথাও কোনও বিরোধের সুর নেই। আমরা সকলে দাঁড়িয়ে বলছি যে, দক্ষিণ আফ্রিকার নতুন পরিস্থিতিতে ভারতবর্ষে—তার যে মুক্তির স্বপ্ন এগিয়ে যাবে। ভারতবাসী আমরা একযোগে আছি। আমরা সকলে আনন্দিত—নেলসন ম্যান্ডেলা তিনি মুক্তি পেয়েছেন, তিনি জেলে গিয়েছিলেন ৪৪ বছর বয়েসে আর ৭১ বছর বয়সে জেল থেকে বেরিয়ে এসেছেন। ২৭ বছরের দীর্ঘ কারাজীবনের অনেক ইতিহাস তার মধ্যে তৈরি হয়েছে। সেই ইতিহাসের ক্ষেত্র আমরা স্মরণ করব না। শুধু বিরোধী দলের চেতনার জন্য এই কথা আর একবার উল্লেখ করছি, এবং স্মরণ করবার জন্য বলছি, দক্ষিণ আফ্রিকার মুক্তি সংগ্রাম—দীর্ঘতম মুক্তি সংগ্রাম, এটা ঠিক। তিন পুরুষ ধরে লড়াই চলছে। সেই লড়াইয়ের দীর্ঘ ইতিহাস, যে ইতিহাস চেতনার মধ্যে থাকে—তার মধ্যে এক ধরনের ইতিহাস ব্যাখ্যা করা যায় না। আমাদের দেশের স্বাধীনতা আন্দোলন অহিংস পথের মধ্য দিয়েই শুরু হয়েছিল। দক্ষিণ আফ্রিকাতে যে স্বাধীনতার আন্দোলন হয়েছিল সেই আন্দোলনের যিনি অন্যতম প্রবক্তা, তিনি হচ্ছেন ডাঃ নেলসন ম্যান্ডেলা। জীবনের বাণী ছিল মহাত্মা গান্ধী, জওহরলাল নেহেরুর। কিন্তু সেই এ. এন. সি. রাজনৈতিক নেতা ইতিহাসের একটা বিশেষ সন্ধিক্ষণে বুঝতে পেরেছিলেন মুক্তিকে এগিয়ে নিয়ে যেতে গেলে সশস্ত্র সংগ্রামের পথেই এগোতে হবে। সংগ্রামের কোনও পথই পরিত্যজ্য নয়। যেকোনও পথ পবিত্র পথ। কিন্তু সেই রক্তক্ষয়ী সংগ্রামকে ধ্বংস করবার চেষ্টা করা হয়েছিল একটা বর্বর শাসক দল বেরিয়েছে সাদা, কালো স্বীকার করেন না, তাদের বিরুদ্ধে সংগ্রাম চলছে। সেই সংগ্রামে নেলসন ম্যান্ডেলা মুক্ত হয়ে যাওয়ার পর এখন নতুন একটা সম্ভাবনার দ্বার সৃষ্টি হয়েছে। একটাই এখন প্রশ্ন যে, দক্ষিণ আফ্রিকার সরকার তাঁরা সংখ্যাগরিষ্ঠ সরকার করতে স্বীকৃতি দেবেন কি দেবেন না। প্রত্যেকটি ব্যক্তির ভোটাধিকারের ভিত্তিতে সংখ্যাগরিষ্ঠ সরকার করতে স্বীকৃতি দেবেন কি দেবেন না আমরা জানি না। নেলসন ম্যান্ডেলার মুক্তির পর অনেক রাজনৈতিক বন্দি আছেন, অনেক নেতৃত্ব আছেন যাঁরা দেশে ফিরতে পারেননি। এখনও ৫-৬টি বিপজ্জনক আইন দেশের মধ্যে আছে যে আইনগুলির দ্বারা মানুষের অধিকারকে খর্ব করে রাখা হয়েছে, অর্থাৎ এখনও বর্ণবৈষম্যের নীতি বজায় রাখা হয়েছে, মানুষের ভোটাধিকারের ভিত্তিতে গণতন্ত্রের প্রতিষ্ঠা হবে কি না এই লড়াই এখনও চূড়ান্ত হয়নি। নেলসন ম্যান্ডেলা মুক্ত হয়ে যাওয়ার পর সারা দেশে ঘুরে বেড়াচ্ছেন, সমস্ত রাজনৈতিক নেতাদের সঙ্গে যোগাযোগ করছেন। তিনি লুসাকায় গিয়েছিলেন সম্মেলনে, তিনি স্টক হোমে সভাপতির সঙ্গে আলোচনা করেছেন, আন্তর্জাতিক নেতৃবৃন্দ তাঁকে সমর্থন করেছেন। দক্ষিণ আফ্রিকায় এই বর্ণবৈষম্য কাঠামো ভেঙে পড়ছে, দক্ষিণ আফ্রিকার বর্ণ বিদ্বেষী সরকারের পতন হবে এবং সেই দেশে গণতান্ত্রিক ভিত্তিতে সংখ্যা গরিষ্ঠ সরকার প্রতিষ্ঠিত হবে। ভারতবর্ষের সরকার যা করেছেন অতীতে আমরা তাকে সমর্থন করেছি, যদিও বারে বারে বলেছি বিভিন্ন আন্তর্জাতিক মঞ্চে, জোট নিরপেক্ষ মঞ্চে বিশেষ করে কমনওয়েলথে পশ্চিমী দুনিয়ার যেখানে অর্থনৈতিক ভাবে তাদের এই সমস্ত অবরোধের প্রশ্ন ছিল সেখানে ভারত সরকার আরো দৃঢ়তার সঙ্গে সেগুলি আরো ন্যায় সঙ্গতভাবে প্রয়োগ করতে পারতেন তাহলে দক্ষিণ আফ্রিকা সরকারের বিরুদ্ধে আরো চাপ সৃষ্টি করতে পারতেন। কমনওয়েলথ ভুক্ত সমস্ত দেশ যেখানে একসঙ্গে দাঁড়িয়ে বলছে দক্ষিণ আফ্রিকা সরকারের

বিরুদ্ধে ব্যবসা-বাণিজ্য অর্থনৈতিক স্যাংশন বন্ধ করে সেখানে দেখলাম অ্যাসেম্বলি খোলার প্রথম দিনে কমনওয়েলথের প্রধান হিসাব ইংলন্ডের রানির একটা শুভেচ্ছা বাণী মার্গারেট থ্যাচার এখানে দিয়েছেন কমনওয়েলথের প্রধান হিসাবে তাঁর সেই বাণীর মধ্যে দক্ষিণ আফ্রিকা প্রসঙ্গে একটা লাইনও নেই। এই ধরনের বাণীর কি তাৎপর্য আমার জানা নেই। এই অবস্থায় নেলসন ম্যান্ডেলা মুক্ত হয়ে আসার সঙ্গে সঙ্গে ইংলন্ডের ইউ. কে. সরকার যদি সিদ্ধান্ত নেন কয়েকটি প্রতিরোধের যে প্রশ্ন ছিল তা তুলে নিন, তাতে সব কিছু হয়ে গেল, এইসব প্রশ্নে ভারত সরকার যদি দ্রুততর প্রতিক্রিয়া জানান তাহলে আমরা সব সময় সমর্থন করব। আমার শেষ কথা এই প্রস্তাবে যেকথা বলা হয়েছে এই কলকাতা শহরে সব রাজনৈতিক দলমত নির্বিশেষে নেলসন ম্যান্ডেলার মুক্তির আওয়াজ তুলেছিল। এই কলকাতা শহরে কলকাতা বিশ্ববিদ্যালয় আমি যতদূর জানি পৃথিবীর মধ্যে প্রথম নেলসন ম্যান্ডেলাকে সাম্মানিক উপাধি দিয়েছিল। এই কলকাতা শহরে মাননীয় যতীন চক্রবর্তী যখন মন্ত্রী ছিলেন তখন পার্ক স্ট্রিটে নেলসন ম্যান্ডেলার নামে একটা উদ্যান করেছেন। নেলসন ম্যান্ডেলা লুসাকা, স্টক হোম ঘুরে এসে পরবর্তি সময়ে ইচ্ছা প্রকাশ করেছেন ভারতে আসবেন এবং ভারতে এলে কলকাতায় আসবেন। কলকাতায় এলে আমরা সমস্ত দল মিলে তাঁকে সম্মান দেব। এই প্রস্তাবে শেষ কথা বলা হয়েছে যে, আগামী ডিসেম্বর মাসে আফ্রিকার ন্যাশনাল কংগ্রেসের সারা দেশে যে সম্মেলন হবে সেই সম্মেলনে তাঁরা যে চূড়ান্ত রাজনৈতিক সিদ্ধান্ত গ্রহণ করবেন এবং যখন দক্ষিণ আফ্রিকা প্রকৃতপক্ষে মুক্ত হবে আমরা সেই দিনের জন্য অপেক্ষা করে আছি। দীর্ঘদিন ধরে স্বাধীনতা সংগ্রামের লড়াই যেদিন চূড়ান্ত হবে সেদিন আমরা ভারতবাসী দক্ষিণ আফ্রিকার মানুষের সঙ্গে আর একবার হাত মেলাব এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের বিরোধিতা আমরা করছি না, পরন্তু একে সমর্থন করছি। শুধুমাত্র সরকার পক্ষ আর একটু উদার হলে পরিষদীয় রীতি নীতি এবং রুচির পরিচয় দেওয়া সম্ভব হত। কারণ, স্যার, আমি আপনাকে জানাই যে, ডঃ ম্যান্ডেলাকে নিয়ে আমরা সবাই বলছি যে, কোনও রাজনীতি করতে যাচ্ছি না। কিন্তু একটু সূক্ষ্ম এক ধরনের নোংরা রাজনীতি করে ফেললেন বামফ্রন্ট সরকার। আমাদের ডেপুটি লিডার, সি. এল. পি.-র তাঁকে দিয়ে একটা সইও করিয়ে নিলেন শচীনবাবু ডঃ ম্যান্ডেলার ব্যাপারে। তারপর মূল প্রস্তাব আজকে এখানে যেটা এল, তাতে দেখলাম আমাদের বিরোধী দলের পক্ষ থেকে কোনও নাম নেই। এটা ম্যান্ডেলার প্রতি শ্রদ্ধা নিবেদনের উৎকৃষ্ট পথ হিসাবে চিহ্নিত হল না—বিশেষ করে পরিষদীয় রুচির দিক থেকে এটাকে সমর্থন করি না। কিন্তু তাঁর মুক্তি নিয়ে যদি কোনও প্রস্তাব আসে, সেটা যেভাবেই আসুক তাহলে তার বিরোধিতা করার মত মানসিকতা আমাদের দলের নেই, আমারও নেই। স্যার, দীর্ঘ ২৭ বছর পরে তিনি মুক্তি পেয়েছেন। এতে আমরা খুবই আনন্দিত, কিন্তু উচ্ছ্বসিত নই। কারণ আমরা জানি যে, সাম্রাজ্যবাদ কতকটা শয়তানের যেমন মৃত্যু হয় না, তেমনি সাম্রাজ্যবাদেরও মৃত্যু হয় না। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি, ভিয়েতনাম, অ্যাঙ্গোলা, পর্তুগালে কিভাবে সাম্রাজ্যবাদ থাবা মেরেছে। পরবর্তিকালে একই ব্লু প্রিন্ট ভিয়েতনাম জয়ের পরে চিলিতে এসেছে। হত্যা করেছে অলান্দ্রেকে। তারপরেও শয়তান ক্ষান্ত থাকেনি, চলে এসেছে পূর্ব এশিয়ায় এবং আক্রমণ করেছে দক্ষিণ আফ্রিকা। বাংলাদেশও সেই সাম্রাজ্যবাদী আক্রমণ

গণতান্ত্রিক শক্তি পদানত হয়ে যায় এবং সামরিক শক্তির অভ্যুত্থান ঘটে। পাকিস্তানেও সেই একই কায়দায় ভুট্টোকে নিহত করে সামরিক শক্তির অভ্যুত্থান ঘটে। বার্মা, থাইল্যান্ড, ইন্দোনেশিয়ায়ও একের পর এক ঠিক এমনি ভাবেই সাম্রাজ্যবাদী চক্রান্ত নেমে এসেছিল। তেমনি ভাবে পৃথিবীর বৃহত্তম গণতন্ত্রের মন্দির ভারতবর্ষেও আক্রমণ করবার চেষ্টা হয়েছে। ভারতবর্ষের মানুষ, ভারতবর্ষের সরকার বিশেষ করে শ্রীমতী ইন্দিরা গান্ধীর দীপ্ত, বলিষ্ঠ নেতৃত্ব এই মন্দিরকে রক্ষা করতে পেরেছে সাম্রাজ্যবাদের গ্রাস থেকে। ম্যান্ডেলার মুক্তি তাই আমাদের কাছে নতুন একটা আলো দেখায়। তাই বলে আমরা উচ্ছ্বসিত নই। এর থেকে আমরা আরো লড়াই করার প্রেরণা পাই। ম্যান্ডেলার মুক্তির পরে এই প্রেরণা আমরা পেয়েছি। যেমন করে রাশিয়ায় জারের বিরুদ্ধে যুদ্ধ জয়ের মধ্য দিয়ে ভারতবর্ষের স্বাধীনতা প্রেমী মানুষ ভারতবর্ষের স্বাধীনতা যুদ্ধ অনুপ্রেরণা পেয়েছিল ঠিক তেমনি অনুপ্রেরণা আফ্রিকার মুক্তিকামী মানুষও পেয়েছে। আজকে আমরা পাঞ্জাব, কাশ্মীরে সাম্রাজ্যবাদী শক্তির নগ্ন ভূমিকা দেখতে পাচ্ছি। পাঞ্জাবে খালিস্তানের নাম করে সাম্রাজ্যবাদী শক্তি যে নগ্ন ভূমিকা গ্রহণ করেছে সেটা আমরা সকলেই দেখতে পাচ্ছি। তাই ম্যান্ডেলার মুক্তি আমাদের নতুন করে অনুপ্রাণিত করবে। আমরা আশা করছি নিছক কোনও রেজোলিউশনের জন্য এই রেজোলিউশন নয়, এর গভীরে আসল যে তাৎপর্য লুকিয়ে আছে সেটার সঠিক মূল্যায়ণ করতে পারব—এই আশা করেই এটাকে সমর্থন করছি। কিন্তু দুঃখের বিষয় এই, বাস্তবকে অস্বীকার করবার উপায় নেই, বাস্তবকে আমরা অস্বীকার করতে পারি না। বুদ্ধদেব বাবু বাস্তবকে অস্বীকার করতে পারেননি বলেই তাঁকে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নাম বলতে হয়েছে। তাঁকেও বলতে হয়েছে ইন্দিরা গান্ধী সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। তিনি কেবল যে দক্ষিণ আফ্রিকার সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে ছিলেন, তা নয়—পাকিস্তানেও যখন সাম্রাজ্যবাদী শক্তি চক্রান্ত করে ভুট্টোকে নিহত করে সামরিক শক্তির অভ্যুত্থান ঘটিয়েছিল তখনও প্রতিবাদে একমাত্র সোচ্চার ছিল ভারতবর্ষ। ভারতবর্ষের তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী পরবর্তিকালে মুজিবর রহমানও যখন বাংলাদেশের স্বাধীনতার জন্য ভারতবর্ষের দিকে তাকিয়েছিল, সেখানেও তিনি সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছিলেন। সেই সময় শ্রীমতী ইন্দিরা গান্ধীর কংগ্রেস দলই সমর্থন জানিয়েছিলেন। কাজেই এই ইতিহাসকে লুপ্ত করবার কারো কোনও ক্ষমতা নেই, আমাদের দলের ব্যক্তিরও থাকে না। সেটাকে স্বীকার করা উচিত বলে আমি মনে করি। তাতে সকলেই অনুপ্রাণিত হবে, আনন্দিত হবে। বামফ্রন্টকে এটা স্বীকার করতে হবে। এটা একটা ইতিহাস বলে একটা

[2-00–2-10 P.M.]

পার্ক করেছেন কিন্তু দ্বিতীয় আর কিছু উল্লেখ করতে পারলেন না। ম্যান্ডেলা সম্পর্কে আফ্রিকার মুক্তিকামী মানুষদের সম্পর্কে কি করেছেন? বললেন একটা পার্ক করেছি। তাও সেটা একটা ক্ষুদ্রতম পার্ক। অথচ ভিয়েতনামের ব্যাপারে যে জিনিস আপনারা করেছিলেন সেটা আমরা জানি। ভিয়েতনামের সময় আপনারা যা করেছেন তা আমরা সমর্থন করি। সেই সময় ভিয়েতনাম নিয়ে মানুষের মধ্যে একটা জনমত তৈরি করেছিলেন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। আপনাদের সেই অবদান আমরা অস্বীকার করি না। আপনারা সংকীর্ণ হলেও আপনাদের মতন আমরা সংকীর্ণ নই। সেই সময় তাজা রক্ত এখান থেকে উড়ো জাহাজে করে সেখানে পাঠিয়েছিলেন, আমরা অস্বীকার করি না আপনাদের সেই কাজের কথা। কিন্তু দক্ষিণ আফ্রিকার

পক্ষে, ম্যান্ডেলার পক্ষে এবং বর্ণবিদ্বেষের বিরুদ্ধে আপনাদের সেই সময় জনমত সংগঠন স্পৃহা ছিল না। আপনারা বসন্তের কোকিলের মতন ম্যান্ডেলার মুক্তির পর যেভাবে চিৎকার করছেন ম্যান্ডেলার মুক্তির জন্য সেইভাবে চিৎকার করেননি। এটা নিশ্চয়ই আপনারা অস্বীকার করতে পারবেন না। ভিয়েতনাম ইস্যু এবং দক্ষিণ আফ্রিকার বর্ণবৈষম্যের বিরুদ্ধে আপনাদের লড়াই—এই দুটি ব্যাপারে আপনাদের নিজেদের দিকে চেয়ে দেখুন, আপনাদের খাতাপত্র উল্টে দেখুন, দেখবেন আসমান জমিন ফারাক। 'ভিয়েতনাম, তোমার নাম, আমার নাম' এই শ্লোগান তখন গ্রামে গঞ্জে ছড়িয়ে গিয়েছিল কিন্তু দক্ষিণ আফ্রিকার মুক্তির জন্য সেরকমের শ্লোগান আপনারা করতে পারেননি। ২৭ বছর ধরে তো তিনি কারাগারে, বলুন তো সেরকম কি আপনারা করেছেন? বুদ্ধদেব বাবু তো তখন টগবগে যুবক, বলুন তো তখন কতবার তিনি নেলসন ম্যান্ডেলার নাম উল্লেখ করেছিলেন যখন তিনি কারার অন্তরালে বাস করেছেন? করেননি। শ্রীমতী ইন্দিরা গান্ধী কিন্তু তা করেছিলেন, সেটা নিশ্চয়ই আপনারা অস্বীকার করতে পারবেন না। আজকে আমার সবচেয়ে দুঃখ লাগে এই ভেবে যে, আজকে পৃথিবীর মধ্যে যে মানুষটা সবচেয়ে ম্যান্ডেলার খবরে আনন্দ পেতেন সেই মানুষটাকে খালিস্তান পন্থিরা খুন করেছে। এবং তার ফলে তিনি আর আজকে আমাদের মধ্যে নেই। শ্রীমতী গান্ধীকে বাদ দিয়ে আজকে ম্যান্ডেলার প্রশংসা করা যায় না, অন্তত ভারতবাসী হিসাবে তা করলে আমি মনে করি ইতিহাসকে অবমাননা করা হবে। অথচ আমরা দেখলাম এখানে শচীনবাবু নিজেদের কয়েকজনের নাম সই করালেন। আমরা তো এটা সমর্থন করছি কাজেই আমি বলব, আবার সকলকে দিয়ে সই করিয়ে সুষ্ঠুভাবে এটা আনুন। স্যার, আমরা জানি, নেলসন ম্যান্ডেলার মুক্তির পর অনেক কাহিনী লেখা হয়েছে, অনেক কবিতা লেখা হয়েছে, তারমধ্যে যা আমাকে খুব স্পর্শ করেছে তার থেকে কিছু অংশ আমি উল্লেখ করব। ঠিক মুক্তির পরে আনন্দবাজারে প্রকাশিত কয়েকটি লাইন আমি উল্লেখ করছি। ''মানুষের নাম, দেশের নাম—কিছু নাম আর নাম মাত্র থাকে না, প্রতীক হয়ে যায়। যেমন ভিয়েতনাম। আক্রমণকারীর বিরুদ্ধে আক্রান্তের প্রতিবাদ, অত্যাচারের বিরুদ্ধে বিশ্ববিবেকের প্রবলতম ধিক্কার। যেমন গান্ধী। ধূলিস্তব থেকে অবনত আস্থাহীন একদেশ মানুষকে জাতিতে পরিণত করার মন্ত্র, হিংসার উন্মাদনা থেকে অহিংসায় নিয়ে যাবার প্রেরণা। তেমনই আর এক প্রতীক, নেলসন রোহিহলাহ্লা ম্যান্ডেলা। দীর্ঘ ২৭ বছর ধরে দুনিয়ার বিখ্যাততম কয়েদি। দক্ষিণ আফ্রিকার প্রভুত্বকামি উদ্ধত শ্বেত শাসকরা কারাগারে নিক্ষেপ করে যে কৃষ্ণকায় নেতার জীবনিশক্তি, সাহস, প্রতিবাদ ও সংগ্রামের স্পৃহাকে এবং আপন কালো মানুষদের জন্য মাথা উঁচু করে দাঁড়াবার স্বপ্নকে চুরমার করে দিতে চেয়েছিলেন, কিন্তু সফল হয়নি। 'আমি আবার ফিরে আসব'—বলেছিলেন ম্যান্ডেলা। আজ ফিরে এসেছেন তিনি কারাপ্রাচীরের অন্তরাল থেকে আবদ্ধ আসামী হিসাবে আদালতের সামনে তিনি বলেছিলেন, আমার সমস্ত জীবন নিবেদিত আফ্রিকার মানুষদের জন্য অধিকার আদায়ের সংগ্রামে। সাদা মানুষদের জবরদস্তির বিরুদ্ধে আমি লড়াই করছি। ''তিনি ফিরে এসেছেন কিন্তু পূর্ণ যৌবন নিয়ে ফিরে আসতে পারেননি। যৌবনে তিনি ভাল মুষ্ঠিযোদ্ধা ছিলেন, ছিলেন ভাল দৌড়বাজ। আজকে তার পক্ককেশ কিন্তু তা সত্ত্বেও তার চোখে এখনও আগুন জ্বলছে, তার চোখ প্রদীপ্ত। এটাই আমাদের কাছে আজ এগিয়ে যাবার প্রেরণা। স্যার, আমি শ্রীমতী ইন্দিরা গান্ধীর কথা কেন বলছিলাম সে কথায় আসি। শ্রীমতী ইন্দিরা গান্ধী ১০ বছর আগে বলেছিলেন, ইউ. এন. ও.-তে পর্যন্ত বলেছিলেন "The Idea of free-

dom cannot be stamped out. Some spark will persist to burst into flame, somewhere, some time, to light the way and illumine hearts and ultimately lead to success. Neither colour nor Caste nor sex makes one person Superior or inferior. No matter what laws South Africa devises for itself, history cannot be denied, nor will the inexorable march of the future be halted. Apartheid cannot survive." নেলসন ম্যান্ডেলা তার আত্মজীবনিতে কোনও বই থেকে কোট করেছিলেন? নেলসন ম্যান্ডেলা 'নো ইজি টু ফ্রিডম' বলে যে বই লিখেছিলেন এবং তাতে তিনি যেকথা উচ্চারণ করেছিলেন সেটা নেহেরুর রচনা 'ইউনিটি অব ইন্ডিয়া' থেকে নেওয়া হয়েছিল। তিনি বলেছিলেন, There is no easy walk to freedom and many of us will have to pass through the valley of shadow, of death, again and again before we reach the Mountain tops of our desires. গান্ধী এবং নেহেরুর প্রতি তার যে অপরিসীম শ্রদ্ধা ছিল তার লিখিত আত্মজীবনি থেকে সেই খোঁজ আমরা পেয়েছি। আমি নিজে ট্রেড ইউনিয়ন করি, কাজেই এই জিনিস উল্লেখ না করে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্বের দরবারে ইন্টারন্যাশনাল লেবার কনফারেন্সের সেভেন্টি ফিফথ সেশনে আমি অংশগ্রহণ করি। আমি সেখানে ছিলাম ভারতবর্ষের পক্ষ থেকে এবং সেখানে একটা রেজোলিউশন নেওয়া হয়েছিল। সেখানে উন্নয়ণশীল দেশগুলি থেকে যে ওয়ার্কিং গ্রুপ করা হয় তারা anti-aparthid movement-এর উপরে একটা রেজোলিউশন নেন। আমি তার একটা লাইন আপনার কাছে পড়ে শোনাচ্ছি। সারা বিশ্বের ওয়ার্কিং ক্লাশকে এটা স্পর্শ করেছিল। সেটা হচ্ছে, Concerned that the black population and workers of South Africa continue to be the victims of daily discrimination, unacceptable conditions of life and work, lack of freedom, the restriction of trade Union rights and violent repressive measures. আমি একথা বলে শেষ করতে চাই যে, ভিক্টর ডারস্টার কারাগার থেকে নেলসন ম্যান্ডেলা মুক্তি পেয়েছেন। কিন্তু এখনও বহু হাজার হাজার নেলসন কিন্তু মুক্তি পায়নি। তাদের অর্থনৈতিক মুক্তি এখনও সুদূরপরাহত। কাজেই উল্লসিত না হয়ে এই রেজোলিউশনের ভিতর থেকে যেন নতুন প্রেরণা বেরিয়ে আসে। এথেকে যেন বেরিয়ে আসে দক্ষিণ আফ্রিকার সমগ্র মানুষের প্রতি নতুন প্রতীক। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সামগ্রিক ভাবে লড়াই চালিয়ে যেতে হবে। আমাদের দেশে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে সাম্রাজ্যবাদের কোনও জায়গা নেই এটা প্রমাণ করতে হবে। নেলসনের মুক্তিকে আমাদের সূর্যের মত, চোখের মণির মত রক্ষা করতে হবে। এই রেজোলিউশন থেকে নিশ্চয়ই সেটা বেরিয়ে আসুক এবং নেলসন ম্যান্ডেলার মুক্তিকে ক্ষুদ্র না করে তাকে সম্পূর্ণ করবার জন্য ঐ রেজোলিউশনকে সমর্থন করছি। এই কথা বলে শেষ করব যে আমাদের লিডার এবং ডেপুটি লিডারকে নিয়ে এটা সর্বসম্মত প্রস্তাব করা হোক।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেলসন ম্যান্ডেলার উপরে আজকে যে প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। নেলসন ম্যান্ডেলার নামটি আমাদের কাছে একটা সংগ্রামের প্রতীক। সারা বিশ্বের মানুষ নেলসন ম্যান্ডেলার মুক্তির জন্য জনমত সৃষ্টি করেছেন, আন্দোলন করেছেন। সাম্রাজ্যবাদী শক্তির যে অত্যাচার এবং দাসত্বের যে অন্ধকারময় যুগ সেটা ভারতবর্ষের মানুষ জানে। তাই আজকে যখন তাকিয়ে দেখি যে, দক্ষিণ আফ্রিকার এই অগ্নিহোত্রি নেলসন ম্যান্ডেলা তার দেশের মুক্তির জন্য

স্বাধীনতার জন্য দীর্ঘস্থায়ী সংগ্রামের জন্য নেতৃত্ব দিয়েছেন, এগিয়ে এসেছেন তখন আমাদের নিজেদের কথা মনে হয়। কোনও সাম্রাজ্যবাদী শক্তি, কোনও স্বৈরাচারী শক্তি জাতির স্বাধীনতা ব্যক্তির স্বাধীনতাকে দিয়ে চিরকাল দমন করে রাখতে পারে না সেই ইতিহাস আছে। তাই ভারতবর্ষের মানুষ বেশি করে একথা উপলব্ধি করে। তাই ভারতবর্ষের মানুষ আজ উল্লসিত নেলসন ম্যান্ডেলার মুক্তির সংগ্রামের দীপ্তিতে। আমরা জানি যে, দক্ষিণ আফ্রিকার কৃষ্ণাঙ্গ মানুষের জন্য, তাদের স্বাধীনতার জন্য, তাদের স্বাধীকারের জন্য যে সংগ্রাম শুরু করেছিলেন তার যৌবনকালে সেই সংগ্রাম এতদিন অহিংস পথ ধরে এগিয়ে চলেছে। কিন্তু ১৯৬০ সালে তিনি প্রত্যক্ষ করলেন যে, এই বোথা সরকার কিভাবে কৃষ্ণাঙ্গ মানুষগুলিকে গুলি চালিয়ে নির্মম ভাবে একটা সমাবেশে হত্যা করলেন। সেদিনের সেই সমাবেশ থেকে তিনি প্রতিজ্ঞা করলেন যে এই পথে দক্ষিণ আফ্রিকার সাধারণ মানুষের জন্য মুক্তি আসতে পারে না এবং ইতিহাস এটা প্রমাণ করেছে। দেশের মুক্তি সেটা যেকোনও পথেই সেটা অর্জন করতে গেলে সংগ্রাম করতে হবে। পরবর্তিকালে আমরা দেখেছি, যে নেলসন ম্যান্ডেলা অসহযোগ আন্দোলনের মাধ্যমে জাতিকে উদ্বুদ্ধ করেছিলেন, তিনি সেই পথ ছেড়ে দিয়ে শসস্ত্র সংগ্রামের পথ গ্রহণ করেছিলেন। আফ্রিকায় নেলসন ম্যান্ডেলা কিভাবে বোথা সরকারের বিরুদ্ধে, সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে দেশের মানুষকে ঐক্যবদ্ধ ভাবে লড়াইয়ের মধ্যে নিয়ে গেছেন।

[2-10–2-20 P.M.]

১৯৬২ সালে, আমরা অবাক হয়ে যাই যে, তিনি ছদ্মবেশ ধারণ করে আত্মগোপন করে সমস্ত মানুষের মধ্যে সংগ্রামের বাণী ছড়িয়ে দিচ্ছেন, মানুষকে ঐক্যবদ্ধ করছেন, বোথা সরকারের বিরুদ্ধে সংগ্রামের জন্য উজ্জীবিত করছেন, তখন তিনি ছদ্মবেশ ধারণ করে একজন শ্বেতাঙ্গ নেতার তিনি ড্রাইভারি করছেন। এই ড্রাইভারি করতে গিয়ে কিন্তু তিনি ধরা পড়েন। ছদ্মবেশে থাকাকালীন তিনি ধরা পড়েন ১৯৬২ সালে। তাঁর এই জীবন চরিত, তাঁর এই রোমাঞ্চকর কাহিনী সারা বিশ্বের নিপীড়িত, শোষিত, নির্যাতিত মানুষের কাছে সংগ্রামের প্রতীক হিসাবে চিহ্নিত হয়েছে। তাই নেলসন ম্যান্ডেলা এই নামটি আমাদের কাছে জাদুকরের মন্ত্রের মত আকর্ষণ করে নিয়ে যাচ্ছে। আমরা জানি দীর্ঘস্থায়ী এই সংগ্রামের মধ্য দিয়ে দেখি আফ্রিকার মানুষ, তাদের অধিকারকে প্রতিষ্ঠিত করবে, তাদের স্বাধীনতাকে সে ফিরে পাবে। আজকে নেলসন ম্যান্ডেলাকে বাধ্য হয়েছে বোথা সরকার, এই স্বৈরাচারী সরকার মুক্তি দিতে, কারণ গোটা বিশ্বের মানুষ সোচ্চার হয়েছে। দলমত নির্বিশেষে পৃথিবীর মানুষ আজকে সোচ্চার হয়েছে, তাই বাধ্য হয়ে সাম্রাজ্যবাদী সরকার তাঁকে মুক্তি দিয়েছে। সেটা কিন্তু আমাদের কাছে বড় কথা নয়। আজকে নেলসন ম্যান্ডেলার যে আদর্শের জন্য যে নীতির জন্য দক্ষিণ আফ্রিকার মানুষ এবং বিশ্বের নিপীড়িত, শোষিত মানুষের কাছে সংগ্রামের প্রতীক হিসাবে চিহ্নিত সমস্ত মানুষ তাকিয়ে আছেন তাঁর দিকে। কারণ তাঁর দেশ, তাঁর স্বদেশ এখনও মুক্ত নয়, তিনি মুক্ত হয়েছেন, কিন্তু তাঁর স্বদেশ এখনও মুক্ত নয়। দ্বিতীয় নাগরিক হিসাবে তাঁর স্বদেশে তিনি চিহ্নিত হয়ে রয়েছেন। তাঁরা শোষিত, তাঁরা নির্যাতিত, অধিকার থেকে বঞ্চিত। তাই তাঁর স্বদেশ এখনও মুক্ত হয়নি। আমরা সংবাদ পাচ্ছি যে, সাম্রাজ্যবাদী শক্তি চক্রান্ত করছে যে আফ্রিকান ন্যাশনাল কংগ্রেসকে কিভাবে তাদের মধ্যে মতবিরোধ সৃষ্টি করা যায়, তার চক্রান্ত চলছে যাতে নেলসন ম্যান্ডেলা তাঁর স্বপ্ন, তাঁর আন্দোলন, তাকে স্বার্থক করতে

না পারে, তার চক্রান্ত চলছে। তাই আমরা আবেদন করব, নেলসন ম্যান্ডেলার কাছে যে সারা বিশ্বের উৎপীড়িত মানুষ তাঁর দিকে যখন তাকিয়ে আছে, তিনি অত্যন্ত সতর্কতার সঙ্গে আজকে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ করে এই সংগ্রামকে চালিয়ে যান, কারণ সমস্ত মানুষ, সারা বিশ্বের মানুষ তাঁর পাশে আছে, ভারতবর্ষের মানুষ তাঁর পাশে আছে। আমরা জানি দক্ষিণ আফ্রিকার সঙ্গে ভারতবর্ষের একটা আত্মিক যোগ রয়েছে। কারণ এটা স্মরণ করতে হয় মহাত্মা গান্ধী একদিন বর্ণবৈষম্যের বিরুদ্ধে সেখানে লড়াই করেছিলেন। তাই ভারতবর্ষের সঙ্গে সেখানকার মানুষের একটা আত্মিক যোগ রয়েছে, ভারতবর্ষের মানুষ সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে দীর্ঘস্থায়ী লড়াই করেছিল। সেই লড়াই এর মধ্যে দিয়ে তারা তাদের স্বাধীনতা অর্জন করেছেন। তাই আমরা বিশ্বাস করি নেলসন ম্যান্ডেলার নেতৃত্বে সেখানকার মানুষের সংগ্রাম নিশ্চয়ই স্বার্থক হবে। নিশ্চয়ই সেখানকার মানুষ তাদের অধিকার ফিরে পাবে এবং সেখানকার মানুষ তাদের স্বাধিকারের মধ্যে দিয়ে সেখানে স্বাধীনতা প্রতিষ্ঠিত করবে, এই বিশ্বাস আমাদের আছে। তাই আজকে আমরা তাঁকে সমর্থন জানাবো, আজকে নেলসন ম্যান্ডেলাকে অভ্যর্থনা জানাবার জন্য—ভারতবর্ষের মানুষ উদগ্রীব হয়ে আছে, আমি বিশ্বাস করি, এই নামের আকর্ষণ, এই নামের জাদু সারা বিশ্বের নিপীড়িত মানুষের কাছে একটা উজ্জ্বল নক্ষত্র। তাই এই প্রস্তাবকে সমর্থন করে, এই কথা আমি বলব আগামী লড়াই এর মধ্য দিয়ে তিনি সত্যিকারের দক্ষিণ আফ্রিকার মুক্তিকে তরান্বিত করবেন। তাই সর্বশেষে আমি আমার নিজের লেখা কবিতা থেকে উদ্ধৃতি দিয়ে তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

"অরণ্য গভীরে যেখানে ছেয়েছে
আঁধার, সূর্য পারে না প্রবেশ
করতে—
আঁধারের সেই দুর্জ্ঞেয় রহস্যভেদে
শ্বাপদ সঙ্কুল গভীর জঙ্গলে
সূর্যোদয়ের সংগ্রামে তুমি আজও
অটল—দৃঢ় প্রতিজ্ঞ।
নেলসন ম্যান্ডেলা, তোমার নামের
জ্যোতির্ময় আকর্ষণে
আজ সঙ্ঘবদ্ধ বিশ্বের নিপীড়িত মানুষ।
শৃঙ্খল ভাঙার সেই অলৌকিক
যাদুমন্ত্রে কালো মানুষের দল
ফুঁসে উঠছে সমুদ্র গর্জনে।
নেলসন ম্যান্ডেলা হে বিদ্রোহী অগ্নিহোত্রী
ওরা জানে না—
লৌহ কারার অন্তরালে নির্মম
অত্যাচার, পশুত্বের দাম্ভিক
অহঙ্কার—
কোনদিনও পারবে না

বিপ্লবের পবিত্র অগ্নি শিখার
অঙ্গিকার থেকে
তোমাকে বিচ্যুত করতে।

এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার, স্যার, আজকে নেলসন ম্যান্ডেলার সম্পর্কে আলোচনার জন্য এখানে যে প্রস্তাবটি আনা হয়েছে এটি সবদিক দিয়েই গ্রহণ যোগ্য হতো যদি আমাদের দলের পক্ষ থেকে সামান্যতম সংশোধনীটি যা দেওয়া হয়েছিল তা গ্রহণ করা হত। আমাদের দলের পক্ষ থেকে এই প্রস্তাবের মধ্যে কেন্দ্রীয় সরকারের নামের উল্লেখ রাখার জন্য সংশোধনী দেওয়া হয়েছিল। কিন্তু যাঁরা প্রস্তাব এনেছেন তাঁরা ওটাকে প্রস্তাবের মধ্যে না রেখে একটা গর্হিত কাজ করেছেন বলে আমি মনে করি এবং এই মনোভাব কখনই সর্বদলীয় প্রস্তাব আনার পক্ষে গ্রহণযোগ্য নয় বলেই আমি মনে করি। ''নেলসন রোসিল্লাহ্লা ম্যান্ডেলা'' এই পুরো নাম, যে নাম আজকে সারা পৃথিবীর বুকে আলোড়ন সৃষ্টি করেছে। ১৯১২ সালে আফ্রিকান ন্যাশনাল কংগ্রেসের জন্ম হয়েছিল। দক্ষিণ আফ্রিকার বর্ণবিদ্বেষী প্রিটোরিয়া সরকারের বিরুদ্ধে লড়াই করবার জন্য ১৯১২ সালে যে দলের জন্ম হয়েছিল, পরবর্তিকালে নেলসন ম্যান্ডেলা সেই দলকে নেতৃত্ব দিচ্ছেন। ১৯৫০ সাল থেকে তিনি নেতৃত্ব দিচ্ছেন। ১৯৬২ সালে নেলসন ম্যান্ডেলাকে যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত করা হয়েছিল। কিন্তু সারা পৃথিবীর জাগ্রত জনমত তাঁর পক্ষে। ফলে তাঁর দন্ডাদেশ বিশ্ববাসীকে আলোড়িত করেছিল এবং সেকথা আজকে আর আমাদের নতুন করে এখানে উল্লেখ করার অপেক্ষা রাখে না। কিন্তু আমরা জানি যে, নেলসন ম্যান্ডেলাকে মুক্ত করার ক্ষেত্রে ভারতবর্ষের ভূমিকা অত্যন্ত জাজ্বল্য স্বীকৃতি লাভ করেছে সারা পৃথিবীর কাছে। এমনকি নেলসন ম্যান্ডেলা পর্যন্ত মুক্তি পেয়ে প্রথম সাংবাদিক সম্মেলনে ঘোষণা করেছিলেন যে, তিনি যে দেশে যেতে সর্বাধিক আগ্রহী সে দেশের নাম ভারতবর্ষ। নেলসন ম্যান্ডেলার বিরুদ্ধে অভিযোগ ছিল অন্তর্ঘাতমূলক রাষ্ট্র বিরোধী কার্যকলাপ, নিষিদ্ধ সংগঠন গুলির মাধ্যমে হিংসাত্মক অভিযান চালানোর এবং দেশে বিশৃঙ্খলা সৃষ্টির। এই সমস্ত অভিযোগের ভিত্তিতে, সরকারি উকিল ডাঃ পার্শি ইউতোর আনা অভিযোগের ভিত্তিতে বিচারপতি ডি. ওয়েটের কোর্টে যে রায়ের সৃষ্টি হয়েছিল তা বিচারের নামে প্রহসন হয়েছিল। কারণ দক্ষিণ আফ্রিকার রাজধানী প্রিটোরিয়ার বুকে প্যালেস অব জাস্টিসে যে বিচার হয়েছিল তা বিচারের নামে প্রহসনে রূপান্তরিত হয়েছিল এবং নেলসন ম্যান্ডেলাকে যাবজ্জীবন কারাদন্ড দেওয়া হয়েছিল। আমরা জানি দক্ষিণ আফ্রিকার খনিগুলিতে বিপুল পরিমাণ হীরে, ডায়মন্ড পাওয়া যায়। কতিপয় ইংরাজ তথা সাদা চামড়ার মানুষ তা নিয়ন্ত্রণ করে। দক্ষিণ আফ্রিকায় শতকরা ৮৬ ভাগই হচ্ছে কালো চামড়ার মানুষ। শতকরা ১৪ ভাগ সাদা চামড়ার মানুষ সেখানে শাসন ক্ষমতা নিয়ন্ত্রণ করছে এবং তারা ৮৬ ভাগ কালো চামড়ার মানুষদের সামান্য ন্যূনতম মজুরির বিনিময়ে হীরে তুলে নিয়ে মুনাফা করছে এবং সমগ্র দক্ষিণ আফ্রিকার কালো চামড়ার মানুষদের শোষণ করছে। এই শোষণের বিরুদ্ধেই গর্জে উঠেছিলেন নেলসন ম্যান্ডেলা। সমগ্র দক্ষিণ আফ্রিকার খনিগুলি থেকে হীরে তুলে নিয়ে গিয়ে সমগ্র পৃথিবীর বাজারে ইংল্যান্ডের বাজারের মাধ্যমে বিক্রির বিরুদ্ধেই প্রতিবাদ করেছিলেন নেলসন ম্যান্ডেলা। এবং সেই প্রতিবাদ এমন পর্যায়ে গিয়ে পৌঁছেছিল

যে, সমগ্র দক্ষিণ আফ্রিকার মানুষ উপলব্ধি করেছিলেন যে, শতকরা ১৪ ভাগ সাদা চামড়ার মানুষ শতকরা ৮৬ ভাগ কালো চামড়ার মানুষদের শোষণ করছে, এটা কখনো মেনে নেওয়া যায় না।

[2-20–2-30 P.M.]

একই ধরনের সংগ্রাম আমরা যদি দেখি তাহলে দেখব দক্ষিণ আফ্রিকার পাশে নামিবিয়াতে হয়েছে। সম্প্রতি সেখানে সাদা চামড়ার শাসন শেষ হয়েছে। আমরা জানি, ২১ মার্চ, মধ্যরাত্রিতে রাষ্ট্রপতি দায়িত্বভার গ্রহণ করবেন সামনুজুমা। রাষ্ট্রসঙ্ঘের মহাসচিব শপথবাক্য পাঠ করাবেন সাউথ-ওয়েস্ট আফ্রিকার পিপলস্ অরগানাইজেশনের শীর্ষ নেতা সামনুজুমাকে। আজকে নামিবিয়া স্বাধীন হয়েছে। দীর্ঘ সংগ্রামের পর ২১ মার্চ, মধ্যরাত্রিতে শপথ গ্রহণ অনুষ্ঠান হবে। সোয়াপোর সামনুজুমা রাষ্ট্রপতির দায়িত্বভার গ্রহণ করবেন। দক্ষিণ আফ্রিকার নামিবিয়া নামে যে দেশটি আজকে আত্মপ্রকাশ হয়েছে এবং স্বাধীনতা লাভ করেছে এবং প্রথম এই যে ক্ষমতার হস্তান্তর এটা দেখে দক্ষিণ আফ্রিকার মানুষকে আরো উদ্বেল করবে। আজকে নেলসন ম্যান্ডেলা মুক্তি পেয়েছে। কিন্তু এখন দক্ষিণ আফ্রিকায় বর্ণবৈষম্যবাদ যে নীতির সেই নীতি শিকড় গেড়ে বসে আছে। তার পরিসমাপ্তি এখনও ঘটেনি। সেই কারণে দক্ষিণ আফ্রিকার বর্ণবৈষম্যবাদের বিরুদ্ধে লড়াই করতে আফ্রিকার মানুষের পাশে পন্ডিত জওহরলাল নেহেরু থেকে শুরু করে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং শ্রী রাজীব গান্ধী ছিলেন এবং তিনি আফ্রিকা ফান্ড তৈরি করেছিলেন আফ্রিকার সংগ্রামী মানুষদের সাহায্যের জন্য। এর যে এটা মহৎ উদ্দেশ্য ছিল একথা যেকোনও রাজনৈতিক সচেতন মানুষ স্বীকার করবেন। জাতীয় কংগ্রেসের ভূমিকা, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের ভূমিকা এই প্রসঙ্গে উল্লেখ না করলে সমস্ত প্রস্তাবের মধ্যে রাজনৈতিক উদ্দেশ্যটাই প্রকাশিত হয়ে পড়ে। তাই মনে রাখতে হবে ১৯৫৭ সালে আফ্রো-এশীয় সম্মেলনে এবং ১৯৫৫ সালে বান্দুং-এ কমনওয়েলথ বৈঠকে জোট নিরপেক্ষ আন্দোলনে সব সময়েই পন্ডিত জওহরলাল নেহেরু আফ্রিকান ন্যাশনাল কংগ্রেসের ভূমিকার প্রতি এবং দক্ষিণ আফ্রিকার সংগ্রামী মানুষদের সমর্থন জানিয়েছিলেন এই কথাটা ভুলে গেলে চলবে না। আজকে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু বললেন, দক্ষিণ আফ্রিকার ব্যাপার নিয়ে দলাদলি করবেন না। আমরা দলাদলি আনতে চাই না। আনতে চাই না বলেই আমাদের তরফ থেকে সর্বসম্মত স্বীকৃতি চেয়েছিলাম, কিন্তু দলাদলি আপনারা করতে চাইছেন। নেলসন ম্যান্ডেলা কলকাতায় আসবেন। তাঁকে অভ্যর্থনা জানানো হবে। আপনারা সিদ্ধান্ত গ্রহণ করেছেন জাতীয় কংগ্রেস দলকে সেই অভ্যর্থনা কমিটি থেকে বাদ দিয়ে দেবেন। নেলসন ম্যান্ডেলাকে অভ্যর্থনা জানানোর জন্য ব্যক্তি হিসাবে দুইজনের নাম গ্রহণ করে দল হিসাবে ভারতবর্ষের জাতীয় কংগ্রেসকে বাইরে বের করে (কমিটি থেকে) রাখতে চাইছেন। ভিন্ন রাজনৈতিক মানসিকতা সমস্ত ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি। নেলসন ম্যান্ডেলা আজকে মুক্তি পাবার পর আপনারা যেভাবে লম্ফঝম্প শুরু করেছেন, কংগ্রেস সেইভাবে লম্ফঝম্প শুরু করেনি। ১৯৮৭ সালে আফ্রিকান ন্যাশনাল কংগ্রেসের ৭৫ বৎসর পূর্তি হয়েছিল। তখন ভারতবর্ষ থেকে প্রতিনিধি হিসাবে শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সী সেখানে গিয়েছিলেন। তখন আফ্রিকান ন্যাশনাল কংগ্রেস দলের পক্ষ থেকে তাদের তরফের দলীয় পতাকা আমাদের ভারতবর্ষের উদ্দেশ্যে ভারতের প্রতিনিধিকে দেওয়া হয়েছিল। আপনার অনুমতি পেলে এই সভার সামনে তা প্রদর্শন করতে পারি। আফ্রিকান ন্যাশনাল

কংগ্রেসের ৭৫ বৎসর পুর্তি উপলক্ষে দলের সভাপতি অলিভার টাম্বো তাঁর দলের প্রতীক হিসাবে ভারতবর্ষের মানুষের উদ্দেশ্যে পতাকাটি দিয়েছেন। আমার মনে হয় যে, কেন্দ্রীয় সরকারের ভূমিকাকে ভারতবর্ষের ভূমিকাকে দক্ষিণ আফ্রিকার সংগ্রামী মানুষ বারংবার করে প্রতিনিয়ত স্মরণ করছে। তাই দক্ষিণ আফ্রিকা, ছায়াবৃত আফ্রিকা আজকে জেগে উঠেছে। যে আফ্রিকাকে অন্ধকারে রেখে দেবার চেষ্টা হয়েছিল সেই ছায়াবৃত আফ্রিকা আজকে জেগে উঠেছে। আমাদের বিশ্বাস দক্ষিণ আফ্রিকার সংগ্রামী মানুষের কাছে সংগ্রামের নায়ক নেলসন ম্যান্ডেলার মুক্তি সমগ্র পৃথিবীব্যাপি যে জাগ্রত জনমত—যে যে মতবাদেই বিশ্বাসী হোক না কেন—আজকে তাঁর মুক্তিকে স্বাগত জানাতে বাধ্য। আজকে তাই আমরা মনে করি দক্ষিণ আফ্রিকার বর্ণবৈষম্যের সংগ্রামের পরিসমাপ্তি ঘটুক। ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গের মানুষ দক্ষিণ আফ্রিকার মানুষের পাশে আমাদের সংগ্রামের কথা ঘোষণা করুক। এই কথা বলে আপনার অনুমতি নিয়ে আপনার সদস্যদের দেখানোর জন্য আমি এই পতাকাটি তুলে ধরলাম। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে আমাদের প্রখ্যাত সাংবাদিক শ্রী অরুণ বাগচী মহাশয় এই সপ্তাহের দেশ কাগজে নেলসন ম্যান্ডেলার সম্বন্ধে তাঁর সংগ্রাম এবং আন্দোলনের প্রতি শ্রদ্ধা জানিয়ে শুরুতেই তিনি যেভাবে আরম্ভ করেছেন আমি তার উলেখ না করে পারছি না। তিনি খুব সুন্দরভাবে বলেছেন যে, ইতিহাসে দেখা যায় এমন এক ব্যক্তির নাম বা এমন কোনও দেশের নাম থাকে যেটা শুধুমাত্র নাম থাকে না, ইতিহাসে সেটা একটা প্রতীক হয়ে থাকে। যেমন, আমরা ভিয়েতনামের সংগ্রামের সময়ে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে জনগণের সংগ্রাম আমরা বলতাম "তোমার নাম, আমার নাম, ভিয়েতনাম সে ভিয়েতনাম" একটা সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সাধারণ মানুষ সংগঠিতভাবে যে সংগ্রাম করছে তার প্রতীক হিসাবে ইতিহাসে স্থান পাচ্ছে। ব্যক্তির ব্যাপারে মহাত্মা গান্ধীর নাম, যিনি ঐ দক্ষিণ আফ্রিকায় অহিংস সত্যাগ্রহ শুরু করেছিলেন তারপর ভারতবর্ষের মত একটা বিরাট দেশ, যে দেশের মানুষ তখন রাজনৈতিক ভাবে অচেতন ছিল, ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে সংগ্রাম হয় দেশ মাতৃকার শৃঙ্খল মোচনের জন্য সেই মহাত্মা গান্ধী, তিনি সাধারণ মানুষের মধ্যে চেতনার উদ্রেক করেছিলেন এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রামের যে উদ্দিপনার সৃষ্টি করেছিলেন এবং সেই সংগ্রামী মানুষকে যেভাবে উদ্বুদ্ধ করেছেন, আজকে তাঁর নাম গোটা ইতিহাসে সংগ্রামের প্রতীক হিসাবে রয়েছে এবং তারপর আমরা জানি যে মহাত্মা গান্ধীর পরে আরও একজন ব্যক্তির নাম 'লেনিন'। একটা সামন্ততান্ত্রিক দেশ, সেই দেশের মানুষগুলি যখন অত্যাচারিত, শোষিত, বঞ্চিত হচ্ছে তখন একটা নয়া সমাজের বুনিয়াদ গড়বার জন্য তিনি যে বিপ্লবের সৃষ্টি করেছিলেন, বিপ্লবের নেতৃত্ব দিয়েছিলেন তাতে গোটা ইতিহাসে সেই নেতৃত্বের প্রতীক হিসাবে ইতিহাসে স্থান পেয়েছেন। আমাদের দেশের আর একজন প্রখ্যাত বিপ্লবী নেতা শ্রী সুভাষচন্দ্র বসুর কথা জানি। ভারতবর্ষে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে দুটি আন্দোলন করেছিলেন, তাঁর আন্দোলনের দুটি ধারা ছিল। একটি হল মহাত্মা গান্ধীর দৃষ্টান্ত যে অহিংস আন্দোলন সেই অহিংস আন্দোলনের ধারা আর একটি হচ্ছে সশস্ত্র বিপ্লবের ধারা। সশস্ত্র বিপ্লবের মাধ্যমে ব্রিটিশ সাম্রাজ্যবাদের উচ্ছেদের জন্য নেতাজী সুভাষচন্দ্রের পরাধীনতার মুক্তিযজ্ঞে আত্মবলিদানের যে ভূমিকা রেখেছেন তাতে তিনি ইতিহাসে সংগ্রামের প্রতীক হিসাবে আছেন।

[2-30–2-40 P.M.]

দীর্ঘ ২৭ বছর নেলসন ম্যান্ডেলা জেলে বন্দী ছিলেন। সবেমাত্র মুক্তি পেয়েছেন তিনি। দক্ষিণ আফ্রিকার কৃষ্ণাঙ্গ মানুষের মুক্তির জন্য তিনি সংগ্রাম করেছেন। মহাত্মা গান্ধীর অহিংস আন্দোলনের দ্বারা তিনি প্রভাবিত হয়েছিলেন। তা সত্ত্বেও আমরা বলব যে, বাংলাদেশের মানুষের কাছে তিনি অত্যন্ত প্রিয়, কারণ এক সময়ে অহিংস আন্দোলন করলেও ভারতবর্ষ, বিশেষ করে বাংলাদেশের সশস্ত্র আন্দোলনের ধারায় তিনি প্রভাবিত হয়েছিলেন। সেই ধারা তিনি প্রবর্তনও করেছেন এবং গুপ্ত আন্দোলন, সশস্ত্র বিপ্লবী আন্দোলনের মধ্যে দিয়ে তিনি সেই সংগ্রামকে এগিয়ে নিয়ে গেছেন। নেতাজী সুভাষচন্দ্র বসু আজাদ হিন্দ ফৌজের অধ্যক্ষ হিসাবে বলে গিয়েছিলেন—বিপ্লবী মহানায়ক রাসবিহারী বোস আত্মগোপন করতে পারতেন নানা রকমভাবে। ঠিক সেইভাবে বার বার আত্মগোপন করে নিজের সংগঠন গড়ে তুলেছেন তিনি। আমি নিজে ট্রেড ইউনিয়ন আন্দোলন করি। এই শ্রমিক আন্দোলন ছাড়া কোনও সংগ্রাম, রাজনৈতিক সংগ্রামে জয়যুক্ত হতে পারে না। নেলসন ম্যান্ডেলা সেটা অনুধাবন করেছিলেন। সেই অনুভূতি তাঁর ছিল বলেই তিনি সমস্ত শ্রমিকদের নিয়ে সংগঠন করেছেন এবং এক্ষেত্রে যুবকদের, ছাত্রদের দারুণভাবে উদ্বুদ্ধ করেছেন। দক্ষিণ আফ্রিকার বর্ণ বিদ্বেষী সংখ্যালঘু শ্বেতাঙ্গ সরকারের বিরুদ্ধে তিনি তাদের উজ্জীবিত করেছেন, সংগ্রামে প্রেরণা জুগিয়েছেন এটা আজকে মনে রাখতে হবে। তিনি স্বীকার করেছেন এবং যে আত্মজীবনি লিখেছেন তার মধ্যেও এটা তিনি লিখেছেন যে, এই যে পথ—সেটা বন্ধুর পথ, দুর্গম পথ এবং সেই পথে পরিক্রমা করতে গেলে, চিরায়ত সেই মুক্তি আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে গেলে অনেক আত্মবলিদান করতে হবে, বহু মৃত সাথীকে পথের পাশে পড়ে থাকতে হবে। জানি না, তাঁর এই যে স্বপ্ন তা কতদিনে বাস্তবায়িত হবে, তবে আজকে দক্ষিণ আফ্রিকার বর্ণবিদ্বেষী শ্বেতাঙ্গ সরকার তাঁকে বিনা শর্তে মুক্তি দিতে বাধ্য হয়েছেন। এর পূর্বে বহুবার তারা শর্তাধীনে তাঁকে মুক্তি দিতে চেয়েছেন, কিন্তু তিনি কোনও শর্ত মানেননি। শেষে নিঃশর্তে তাঁকে মুক্তি দিতে তারা বাধ্য হয়েছেন। সমস্ত দুনিয়ার জাগ্রত জনমত এবং জনগণের চাপে তারা বাধ্য হয়েছেন তাঁকে মুক্তি দিতে। আজকে আমরা আরো গর্বিত এইজন্য যে, আমরাই সর্বপ্রথম সমস্ত ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের রাজধানী আমাদের এই কলকাতা মহানগরীতে লেনিনের মুর্তি প্রতিষ্ঠা করেছি, আমরাই সর্বপ্রথম মার্কস অ্যাঙ্গেলস্ এর মুর্তি কলকাতা শহরে প্রতিষ্ঠা করেছি। শোষণ এবং বঞ্চনার বিরুদ্ধে, সঙ্গে সঙ্গে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে গণসংগ্রাম, সেক্ষেত্রেও আমাদের পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষ একদিন সশস্ত্র বিপ্লব করেছিলেন। আমরাই প্রথম ভারতবর্ষে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সংস্কৃতির পীঠস্থান এই কলকাতায় মহানগরীতে নেলসন ম্যান্ডেলার মুক্তি লাভের আগেই তাঁর নামে একটি উদ্যান করতে চেয়েছি যেকথা তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী বলেছেন। উদ্যান আমরা করেছি এবং ভারতবর্ষে প্রথম তাঁর প্রতি সম্মান দেখিয়েছি। তাঁর মুক্তি আন্দোলনে আমরা আমাদের সশ্রদ্ধ যে সহযোগিতা সেই সহযোগিতা আমরা জানিয়েছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ক্ষোভের কথা আপনাকে বলব। আজকে এখানে মন্ত্রীরা আছেন, এখানে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয় আছেন, আমি আজকে খুব দুঃখের সঙ্গে এই কথা বলব যে, আমরা যাঁরা বামফ্রন্টে আছি সেই বামফ্রন্টের যে শ্রমিক প্রতিষ্ঠানগুলি আছে, আমি যে প্রতিষ্ঠানের সাধারণ সম্পাদক, সর্বভারতীয় ভিত্তিতে সেখানে কমিটি নাকি গঠন করা হয়েছে সেটা আমি সংবাদপত্রে বেরিয়েছে

রোগীর চিকিৎসা হয়ে থাকে। এই চিঠি দেওয়ার পরে ড্রাগ কন্ট্রোল ওই মিশনারি হসপিট্যালটিকে নোটিশ দিয়ে থাকেন এবং বেশ কয়েকবার নোটিশ দেন। সেই নোটিশের উত্তরে তারা পরিস্কারভাবে ফাদার ইব্রাহিম, ফাদার পিটার গোমেস এবং লুকাস জানিয়ে দেন যে আমাদের এখানে ওই ধরণের বিষ পাথর দিয়ে কোনও রকম সাপে কাটা রোগীর চিকিৎসা হয়নি এবং কখনো আমরা এইসব চিকিৎসা প্রয়োগ করিনা।

[1-30—1-40 P.M.]

সুতরাং যে অভিযোগটা এসেছিল সেই অভিযোগটা আমরা যাচাই করে দেখেছি এবং তারা এটা স্বীকার করেছেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নিশ্চয় জানেন যে প্রতি বছর বর্ষার সময় সাপের উপদ্রব বাড়ে এবং সাপের কামড়ে গ্রামাঞ্চলে বহু লোক মারা যায়। গ্রামাঞ্চলে যে সাবসিডিয়ারি হেলথ সেন্টার গুলি আছে সেইগুলিতে—এই সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলিতে—সাপের কামড়ের ঔষধ সরবরাহ করা যায় কি না এটা একটু ভেবে দেখবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা জানেন নিশ্চয় আমাদের এই পশ্চিমবঙ্গে সাপের কামড়ের ঔষধটা বেঙ্গল কেমিক্যাল উৎপাদন করেন এবং তারা যথেষ্ট পরিমাণে উৎপাদন করতে পারছেন না যা আমাদের দরকার, এমনিতে সবটাই আমরা নিয়ে নিই। কয়েকদিন আগে আমাদের কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মেনকা গান্ধী আমাকে একটা চিঠি লিখেছিলেন যে, বেঙ্গল কেমিক্যাল যা উৎপাদন করছেন সেইটা যথেষ্ট কিনা এবং পদ্ধতিটা ঠিক কিনা? আমি যথাযথ পরীক্ষা করে তাঁকে উত্তর জানিয়ে দিয়েছি। কিন্তু প্রশ্নটা হল যে এর উৎপাদন আরও বৃদ্ধি বা অনেক বেশি বৃদ্ধি না করলে আমাদের পক্ষে এই সাপে কাটা বিশেষ করে গ্রামাঞ্চলে বর্ষার সময় যে অবস্থা হয় সেটাকে প্রশমন করা খুবই কষ্টকর হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় চিকিৎসার ব্যাপারে উত্তর দিচ্ছিলেন, যেটা এখানে মাননীয় সদস্য বললেন সেটা ঘটনা। শুধু সাবসিডিয়ারি হেলথ সেন্টারে নয়, প্রাইমারি হেলথ সেন্টারে নয়, ডিস্ট্রিক্ট হসপিটালগুলিতেও এ্যান্টি-ভেরাম সিরাম পাওয়া যাচ্ছে না, এই অবস্থা অধিকাংশ জায়গাতেই। পশ্চিমবঙ্গের কোনও হসপিটালে যদি সাপে কামড়ের পর কিডনি ইনভলভড্ হয় তাহলে ডায়ালসিস করার ব্যবস্থা আছে এস.এস.কে.এম. হসপিটালে, এই যে সাপে কামড়ের ফলে বিনা চিকিৎসায় প্রতি বছর লোক মারা যাচ্ছে তার সংখ্যা প্রচুর। এই ব্যাপারে আপনি কি পদ্ধতি নিয়েছেন total right from the subsidiary health centre to the teaching institution at Calcutta.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি যে কথা বললাম আমাদের গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার আন্ডারটেকিংয়ে বেঙ্গল কেমিক্যালস তাদের এই উৎপাদন বৃদ্ধি করে, আমাদের যা প্রয়োজন সেই প্রয়োজনের ঔষধ সরবরাহ করার কথা, কিন্তু আপনি যদি আমাকে বলেন—আমি কি

তফাত বলেছি, আমি ম্যানেজিং ডিরেক্টারের সঙ্গে কথা বলেছি—আমি কেন্দ্রীয় সরকারকে লিখতে পারি যাতে এই ব্যবস্থাকে আরও উন্নতসাধন করা যায়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি ডায়ালসিসের ব্যাপারে বলুন, কারণ চিকিৎসায় মানুষ মারা যাচ্ছে, এই ব্যাপারে আপনার পদক্ষেপ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যেটা বললেন ডায়ালসিস সেটা তো পরের কথা, আগে তো ঔষধ আমাদের দরকার, যাতে সমস্ত প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে পাঠাতে পারি, তাহলে তো আমি ঐ রোগীকে প্রশমন করতে পারি। ডায়ালসিস ইজ ভেরি কস্টলি। আপনি ডাক্তার এটা ভাল করেই জানেন। আমাদের পক্ষে প্রত্যেকটি হসপিটালে ডায়ালসিস করা খুবই কঠিন। সুতরাং তার চেয়ে প্রতিরোধক, প্রতিষেধক ব্যবস্থা যেটা প্রশমনের প্রথম উপায় কি করে দূর করা যায়. সেইদিকে আমাদের নজর দেওয়া উচিত।

**১৯৮৯ সালের আই এফ এ লীগ ও শীল্ডের খেলা**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১।) **শ্রী অশোক ঘোষ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালের আই এফ এ লীগের খেলা শেষ না হওয়ার কারণ কি; এবং

(খ) উক্ত বৎসরের আই এফ এ শীল্ডের খেলা স্থগিত রাখার জন্য কোনও ঘোষণা করা হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** (ক) ফুটবল প্রশাসনে কিছু সমস্যা থাকায় আই.এফ.এ. ১৯৮৯ সালের মধ্যে লীগের খেলা শেষ করতে পারেনি।

(খ) প্রাথমিক ভাবে আই.এফ.এ. জানিয়েছেন যে শিল্ডের খেলা খুব শীঘ্রই শুরু হতে যাচ্ছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় ক্রীড়ামন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে জানতে চাইছি ফুটবল লীগের প্রশাসনের কিছু সমস্যা আই.এফ.এর আছে, এই সমস্যাটি কি এবং এর ফলে লীগের খেলা সময় মতো শেষ করা যায় নি এই ব্যাপারে আই.এফ.এর সঙ্গে সরকারের কোনও সমস্যা আছে কি না? ফুটবল খেলা সময় মতো শেষ না হওয়ার কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কোলকাতার ফুটবল ক্লাবের প্রশাসনিক কাজকে কেন্দ্র করে কিছু সমস্যা দেখা দেওয়াতে ১৯৮৯ সালের লীগ ঠিক সময় মতো শেষ করা সম্ভব হয়নি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আর একটি প্রশ্ন জানতে চাইছি যে, সংবাদপত্রে দেখলাম আই.এফ.এ শীল্ড দু একদিনের মধ্যে শুরু হচ্ছে এবং প্লেয়ারদের দলবদলের পালাও শুরু হয়েছে, এবং এই প্লেয়ারদের দলবদলের ফলে নানারকম সমস্যা ফেস করতে হয়, এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আই.এফ.এ. এবারে এই ব্যাপারে পুরোপুরি নজর রেখেছেন যাতে এই ব্যাপারে অর্থাৎ প্লেয়ারদের দলবদলের ফলে কোনও সমস্যা না হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই.এফ.এ. ক্লাবের একটা পুরোনো ঐতিহ্য আছে সেই ঐতিহ্য কে ফিরিয়ে আনার জন্যে আই.এফ.এর পরিচালকমন্ডলী এবং রাজ্য সরকার একটা উদ্যোগ গ্রহণ করবার কথা, এই ব্যাপারে কোনও বিচার বিবেচনা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই রকম কোনও বিচার বিবেচনা করছি না।

## আধুনিক পদ্ধতিতে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন তৈরির পরিকল্পনা

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পাস্তুর ইনস্টিটিউটে পুরাতন পদ্ধতিতে ভেড়ার ঘিলু থেকে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন তৈরি হচ্ছে;

(খ) সত্য হলে, সরকার আধুনিক পদ্ধতিতে ভ্যাকসিন তৈরির কথা ভাবছেন কি;

(গ) উক্ত বিভাগের কিছু কর্মচারিদের বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি; এবং

(ঘ) এসে থাকলে এদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) হ্যাঁ।

(খ) উপযুক্ত প্রশিক্ষণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই রকম কোনও খবর পেয়েছেন কি ভেড়ার ঘিলুটা এক্সগোজারে রেখে দিয়ে কিছু কর্মচারী ইচ্ছাকৃতভাবে যাতে ভ্যাকসিন উৎপাদন ক্ষতিগ্রস্ত হয়, এই রকম কোনও ডেফিনিট কমপ্লেন আপনার দপ্তর পেয়েছে কি না বা পেয়ে থাকলে কোনও উপযুক্ত ব্যবস্থা নিয়েছেন কি না?

[1-40—1-50 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ধরণের কোনও অভিযোগ আমি পাইনি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** এখন যে ভেড়াগুলি আনা হয় সেগুলির জন্য এক্সেসিভ প্রাইসে ঘাস কিনে বিপুল পরিমাণ অর্থ আত্মস্যাত করার একটা চক্রান্ত গড়ে উঠেছে। এই বিষয়ে

কোনও অভিযোগ আপনার কাছে এসেছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কোনও অভিযোগ থাকলে জানাবেন। আমার কাছে এই ধরণের কোনও অভিযোগ আসেনি।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কিছুদিন আগে পর্যন্ত এই এ্যান্টি-র‍্যাবিস ভ্যাকসিন ইনজেকশন ৫টা ভেড়ার মাথা থেকে ৭ হাজার ৫০০ এম এল ইনজেকশন তৈরি হত পাস্তুর ইনস্টিটিউটে। বর্তমানে ঐ ৫টি ভেড়ার মাথা থেকে ৫ হাজার ৯০০ এম এল তৈরি হচ্ছে। এটা যদি সত্য হয় তাহলে গুণগত মানের দিক থেকে কোনও ইনজেকশনটা ঠিক?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই খবর আমি পাইনি। তবে আমি আপনাদের বলতে পারি যে আমাদের যে ক্যাপাসিটি আছে ১৮ লক্ষ এম এল, আমাদের উৎপাদন করার যে ব্যবস্থা আছে তার থেকে আমরা বেশি উৎপাদন করি। তবে আপনি যেটা বললেন গুণগত ব্যাপারটা..

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** আমি বলছি ৫টা ভেড়ার মাথা থেকে ৭ হাজার ৫০০ এম এল এ্যান্টি-র‍্যাবিস ইনজেকসন তৈরি হত কিছুদিন আগে পর্যন্ত, এখন ৫হাজার ৯০০ এম এল তৈরি হচ্ছে। গুণগত মানের দিক থেকে কোনটা ঠিক?

**মিঃ স্পিকার ঃ** উনি বলছেন সেই খবর উনি পাননি। আপনি যে তথ্য দিলেন সেই সম্বন্ধে কোনও খবর না থাকলে উনি উত্তর কি দেবেন? এরজন্য আপনি আলাদা নোটিশ দেবেন।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** আমি বলছি যদি সত্য হয় তাহলে গুণগত মানের দিক থেকে কোনটা ঠিক?

**মিঃ স্পিকার ঃ** আপনি ইনফর্মেশন চাচ্ছেন ঐ ব্যাপারে, এটা তো ডিবেটিং সোসাইটি নয়, আপনি নোটিশ দিলে উনি খবর নিয়ে জানিয়ে দেবেন।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** এটা লাইফ সেভিং ড্রাগের প্রশ্ন, উত্তরটা দিতে হবে?

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন ওভাররুল্ড, নাউ শ্রী সৌগত রায়।

**শ্রী সৌগত রায় ঃ** পাস্তুর ইনস্টিটিউটে পুরানো পদ্ধতিতে যে ওষুধ তৈরি হয় সেই ইনজেকশন অত্যন্ত বেদনাদায়ক, নানা রকমের সিভিয়ার এ্যালার্জি সেটা ক্রিয়েট করে। এখন ভারতবর্ষের র‍্যাবিস পার নামে যে আধুনিক ওষুধ বের হয়েছে তাতে ৬টি ইনজেকশন দিলে জলাতঙ্ক রোগ প্রতিরোধ হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভারতবর্ষে যে ওষুধ বের হয়েছে সেই ওষুধ সস্তায় দেবার ব্যাপারে সরকার কোনও পরিকল্পনার কথা ভাবছেন কি না? কারণ, পুরানো কষ্টকর ওষুধ দিয়ে রোগীকে ট্যাকল্ করা খুব মুশকিল হচ্ছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কৌশলীতে যে ব্যবস্থা আছে তাদের কাছ থেকে যখন আমাদের

অভাব হয় তখন কিনে নিয়ে আসি। আমরা এবার ৪৫ লক্ষ এম এল এনেছি। এরপরে অন্য কোনও ব্যবস্থা আছে কি না কৌশলীর পর আমাদের জানা নেই। যদি থাকে তাহলে সেই ধরণের ওষুধ ব্যবহার করতে পারি কিনা নিশ্চয়ই আমরা দেখব।

**শ্রী সৌগত রায় ঃ** পুরানো পদ্ধতির ইনজেকশন হলে ১৪টি দিতে হবে, নতুন পদ্ধতিতে ৬টি র‍্যাবিস পার দিলেই হবে যেটা ভারতবর্ষের মার্কেটে তৈরি হচ্ছে। আগে বিদেশ থেকে আমদানি হত, এখন ভারতবর্ষে তৈরি হচ্ছে। সেটা সরকারের থ্রু দিয়ে সাবসিডাইজড রেটে দেবেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যখন এটা বলছেন তখন আমাকে তদন্ত করে দেখতে হবে যে তার দাম কি রকম, আমরা সেটা দিতে পারব কি না।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** আধুনিক এ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন বেরিয়েছে, যার নাম হচ্ছে র‍্যাবিস পার ইনজেকশন এবং এই র‍্যাবিস পার ইনজেকশনের একটি এ্যাম্পুলের দাম ১৫০/২০০ টাকার মতো। বেশির ভাগ ক্ষেত্রেই ডাক্তাররা এই ইনজেকশনটা দেবার কথা লিখে দেন এবং কিনে আনার কথা বলেন। সি এম এস থেকে এই র‍্যাবিস পার ইনজেকশনটা কেনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না, যাতে করে এই র‍্যাবিস পার ইনজেকশনের এ্যাম্পুলটা বিনা পয়সায় রোগীদের সরবরাহ করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো আগেই বললাম যে, এই ধরণের অর্থ সংস্থাপনের ব্যবস্থা করতে পারলে আমরা নিশ্চয়ই দেবার চেষ্টা করব।

### হেলথ এ্যাসিস্টান্টগণের উচ্চতর বেতন হইতে বঞ্চিত

***১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হেল্‌থ এ্যাসিষ্ট্যান্ট পদে দীর্ঘকাল কর্মরত থেকে ও ট্রেনিং না পাওয়ার সংশ্লিষ্ট কর্মচারিগণ উচ্চতর বেতন পাওয়ার সুযোগ থেকে বঞ্চিত এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি না; এবং

(খ) আসিয়া থাকিলে উক্ত এ্যাসিস্ট্যান্টের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি গোচরে আসার পর কিছু সংখ্যক হেলথ এ্যাসিস্ট্যান্টদের গ্রেড প্রোমোশন দেওয়া হয়েছে, আরও কিছু সংখ্যক হেল্‌থ এ্যাসিস্ট্যান্টদের গ্রেড প্রমোশন দেওয়া যায় কিনা, সেই বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

### ডানকুনির মোড় থেকে গোবরা রেলস্টেশন পর্যন্ত রাস্তাটির সংস্কার

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, হুগলি জেলার জাতীয় সড়কের (দিল্লী রোড) পর ডানকুনির মোড় থেকে গোবরা রেলস্টেশন পর্যন্ত রাস্তাটির সংস্কারের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী মতীশ রায় ঃ** হ্যাঁ।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আপনি রাস্তাটির কথা বিবেচনাধীন আছে বললেন। কি কি কাজকর্ম শুরু করার কথা আপনি ভাবছেন? এর লেংথ কতখানি হবে, কি ধরণের কাজকর্ম হবে এবং আগামী বর্ষার আগেই এর কাজ সম্পূর্ণ হয়ে যাবে কি না, জানাবেন?

**শ্রী মতীশ রায় ঃ** ডানকুনি রোড থেকে দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ের সংযোগস্থল পর্যন্ত অংশের ব্যাপারে টেন্ডার ডাকা হয়ে গেছে এবং আমরা কাজ শুরু করার নির্দেশ দিয়েছি। আর গোবরা রেল স্টেশন থেকে অপর অংশ সংস্কারের কাজ বর্ষার পূর্বেই সম্পন্ন হয়ে যাবে বলে আমরা আশা করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** গোবরা রেল স্টেশন আর একটি পোরসান, আর দুর্গাপুর রোড আর একটি পোরসান। এই রাস্তাটির কথা গুরুত্ব দিয়ে বিবেচনা করার জন্য বলছি এই উদ্দেশ্যে যে, ওখানে কোল কমপ্লেক্স তৈরি হয়েছে, ট্রান্সপোর্টের মুভমেন্ট বেড়ে গেছে এবং দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ের এটা ফিডার রোড। গোবরা রেল স্টেশন থেকে ন্যাশনাল হাইওয়ে পর্যন্ত এই রাস্তাটির কথা আপনি গুরুত্ব দিয়ে ভাবছেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** আমি তো আগেই বলেছি যে, এই রাস্তাটির কথা আমরা গুরুত্ব দিয়ে ভেবেছি এবং বর্ষার আগেই যাতে রাস্তাটি সংস্কার করা যায়—রাস্তার কাজটি যাতে সম্পূর্ণ করা যায় তার চেষ্টা চলছে।

**শ্রী মলীন ঘোষ ঃ** কাজের স্পেসিফিকেশনের ব্যাপারটি স্থানীয় এম.এল.এ. বা পঞ্চায়েত সমিতির সভাপতিকে জানানোর ব্যবস্থা করা সম্ভব হবে কিনা এবং এই দায়িত্ব দিলে ঠিকমত কাজ স্পেসিফিকেশন অনুযায়ী হচ্ছে কিনা সেটা এরা দেখতে পারে—এই কথা চিন্তা করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** পি.ডব্লু.ডি. কাজের স্পেসিফিকেশন বইতে দেওয়া আছে, সেটা দেখে নেবেন। আপনি বসুন, এই সবের উত্তর উনি কি করে দেবেন?

### ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালের সুপারিনটেনডেন্ট সহ কয়েকজন কর্মচারির বিরুদ্ধে অভিযোগ

***১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমা হাসাপাতালের সুপারিনটেনডেন্ট সহ কয়েকজন কর্মচারির বিরুদ্ধে

কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে, (১) অভিযোগগুলি কি; ও

(২) ঐ সকল ব্যক্তিদের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) হ্যাঁ, ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালের অধ্যক্ষ এর বিরুদ্ধে অভিযোগ পাওয়া গিয়েছে

(খ) (১) প্রাপ্ত অভিযোগগুলি প্রধানত নিয়ম বহির্ভূত আর্থিক লেনদেন ও মঞ্জুরীকৃত অর্থের অতিরিক্ত ব্যয় সংক্রান্ত।

(২) প্রাথমিক তদন্তের পর অধ্যক্ষ ও একজন করনিকের বিরুদ্ধে সাময়িক বরখাস্তের আদেশ দেওয়া হয়েছে।

[1-50—2-00 P.M.]

**শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঝাড়গ্রাম হাসপাতালে বা অন্যান্য মহকুমা হাসপাতালগুলিতে সেখানকার সুপারিনটেনডেন্টকে লোকাল পারচেসের জন্য একটি আর্থিক বছরের কত টাকা করে বরাদ্দ করা হয়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা সব জায়গায় একই টাকা নয়। যেখানে যে ধরণের হাসপাতাল আছে—বড়, ছোট—সেখানে সেই হিসাবে দেওয়া হয়। সুতরাং এটার উত্তর এইভাবে এক কথায় বলা যাবে না।

**শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** ঝাড়গ্রাম হাসপাতালে আমরা দেখেছি পর পর দু বার একই ধরণের প্রশাসনিক গাফিলতির জন্য বা দুর্নীতির জন্য দুজন সুপারিনটেনডেন্টকে সাময়িকভাবে বরখাস্ত করতে হল। এই যে গোলমাল হচ্ছে এর পেছনে হাসপাতালের অভ্যন্তরে কোনও স্থায়ী চক্র কাজ করছে কিনা সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কোনও রিপোর্ট আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার কাছে এরকম রিপোর্ট নেই। বুঝতেই পারছেন যখন এরকম হচ্ছে তখন কোনও ধরণের চক্র কাজ করতে পারে। কিন্তু আমার কাছে এই ধরণের কোনও রিপোর্ট নেই।

### পশ্চিমবঙ্গে সি এইচ ভি কাজে নিযুক্ত কর্মীদের ভাতা বৃদ্ধি

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯।) **শ্রী আতাহর রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতজন সি এইচ ভি কাজে নিযুক্ত আছেন; এবং

(খ) উক্ত সি এইচ ভি কর্মীদের ভাতা বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারের নিকট রাজ্য

সরকার কোনও প্রস্তাব দিয়েছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** (ক) প্রাপ্ত পরিসংখ্যানের ভিত্তিতে পশ্চিমবঙ্গে মোট ৪০,২৩৩ জন সি এইচ ভি স্বেচ্ছাসেবায় রত আছেন।

(খ) হ্যাঁ।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই ভাতা বাড়াবার প্রস্তাব কি ভাবে আছে—কত পরিমানে ভাতা তাদের প্রতি মাসে দেওয়া হবে, প্রস্তাবটা কি? আর অদ্যাবধি যারা ভাতা পাননি তাদের ক্ষেত্রে ভাতাটা যুক্ত হবে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনারা জানেন যে এটা হল কেন্দ্রীয় সরকারের প্রকল্প। ৫০ টাকা করে স্বেচ্ছাসেবকরা পেয়ে থাকেন এবং তারা একটা করে ঔষুধের কিটস পেয়ে থাকেন। দুঃখের বিষয় গত বছর কোনও ঔষুধের কিটস তারা পায়নি এবং তাদের মাসিক যে ভাতা—৫০ টাকা করে তারা পান—সেটা ঠিকমতোন আসে না। আমাদের রাজস্ব থেকে দিতে হয়, দেওয়ার পর তারা হয়ত বা টাকা পাঠান। কিন্তু রীতিমতো তারা কোনও টাকা পাঠান না।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সি এইচ ভি কর্মীদের বিভাগীয় কর্মী হিসাবে গ্রহণ করার ব্যাপারে রাজ্যসরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনারা জানেন যে এমনিতেই আমাদের আরও অনেক বেশি অর্থ ব্যয় করা দরকার আমাদের স্বাস্থ্যখাতে বা চিকিৎসা ব্যবস্থার জন্য। কেন্দ্রীয় সরকার একটি প্রকল্প আরম্ভ করেছেন। আমি দুটি কনফারেন্সে বলেছি এদের দুশো টাকা করে ভাতা দেওয়া উচিত। রিসেন্টলি নতুন মন্ত্রী সভা গঠিত হবার পর গত ২৭শে ফেব্রয়ারি আমি সেখানকার মন্ত্রীকে চিঠি লিখে বলেছি যে এদের ভাতা অন্তত দুশো টাকা করে দেওয়া হোক এবং ওদের যে সংস্থা ঐ সংস্থাকে যাতে স্থায়ীভাবে রাখা হয় সে ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**ডাঃ গৌরীপদ দত্ত :** কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি বন্ধ করার একটি প্রচেষ্টা করেছিলেন। এটা যাতে চালানো হয় তারজন্য পশ্চিমবঙ্গের তরফ থেকে চেষ্টা করা হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এর ফল কি দাঁড়ালো—তারা এটা তুলে দেবেন, না রাখবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** গত বছরের কনফারেন্সে এটা নিয়ে বিশদভাবে আলোচনা হয়। কেন্দ্রীয় সরকারের মনোভাব হল এটা তুলে দেওয়া। প্রায় প্রতিটি রাজ্য থেকে আমরা, মন্ত্রীরা যারা গিয়েছিলাম, আমরা তার প্রতিবাদ করেছি এবং বলেছি এটা তুলে দেওয়া যাবে না। সেখানে আমরা বলেছি বরং এদের ভাতা বাড়ানো হোক। এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কোনও সিদ্ধান্ত পাইনি তবে মনোভাবটা ভালো নয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছেন বা কনফারেন্সে বলেছেন যে ২ শত টাকা করে ভাতা হওয়া উচিত। কিন্তু আমাদের স্টেট বাজেটে বা স্টেট গভর্নমেন্টের তরফ থেকে আমরা কিছু টাকার ব্যবস্থা করতে পারি, এই ধরণের কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা বা ভাববেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এটা বুঝতে পারছি না। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা। কেন্দ্রীয় সরকারের অর্থ অনেক আছে। আমাদের রাজ্য সরকারের সীমিত অর্থ থেকে আরও ভাতা বাড়াতে হবে—এই চিন্তা আমরা করছি কেন? কেন্দ্রীয় সরকারকে চাপসৃষ্টি করবো না কেন যে তাদের পরিকল্পনাকে রূপায়িত করার জন্য এবং তাতে কাজ ভালভাবে করার জন্য ভাতাটা আর একটু বাড়িয়ে দিন?

**গোঘাট এ জি হাসপাতালে ডাক্তারের অভাব**

***১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গোঘাট ‘‘এ জি’’ হাসাপাতালে দীর্ঘদিন যাবত ডাক্তার নেই; এবং

(খ) ‘‘ক’’ প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উক্ত পদ পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) হ্যাঁ।

(খ) পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে ডাক্তারের পদ পুরনের ব্যবস্থা করা হয়। ইতিমধ্যেই শূণ্য পদগুলি পুরনের জন্য পরীক্ষা নিতে পাবলিক সার্ভিস কমিশনকে অনুরোধ করা হয়েছে। জানা গেছে কমিশনও ইতিমধ্যে পরীক্ষা নিয়েছে এবং সেখানে ডাক্তারের তালিকা প্রস্তুত হচ্ছে। নতুন তালিকা পাওয়া গেলেই ডাক্তারের উক্ত শূন্য পদটি পুরনের ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতদিনের মধ্যে আশা করা যায় যে ঐ সমস্ত হাসপাতালের শূন্য পদগুলিতে ডাক্তার নিয়োগ করা সম্ভব হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমার পক্ষে বলা শক্ত। কারণ গত বছর ১৯শত ডাক্তার আমরা নিয়োগ করেছিলাম। ৭শত ডাক্তার কাজে যোগ দিয়েছিলেন। তার মধ্যে ১।। শত, ২শত ডাক্তার আবার কাজ ছেড়ে চলে যায়। এবারে যখন পাবলিক সার্ভিস কমিশন থেকে নাম পাঠাবে আমি প্রত্যেকটি হাসপাতালে যেখানে পদ শূন্য আছে সেখানে পাঠাবো। কিন্তু তারা থাকবেন কিনা বা জয়েন করবেন কিনা সেকথা আমি আপনাকে বলতে পারছি না।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে ‘ক’-তে প্রশ্নটা আছে, ইহা কি সত্য যে গোঘাট এ জি হাসপাতালে দীর্ঘদিন যাবত ডাক্তার নেই? আপনি উত্তরে

বলেছেন, হ্যাঁ। আমার প্রশ্ন হচ্ছে, দীর্ঘদিন যাবত হাসপাতালে ডাক্তার নেই তাহলে হাসপাতাল কি চলছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর উত্তরও কি আমাকে দিতে হবে? কারণ আমি যদি এক বছরে ১৯শত ডাক্তার নিয়োগ করে থাকি, ৭শত ডাক্তার মাত্র কাজে যোগ দিয়ে থাকে এবং তার মধ্যে ১।।শত, ২শত ডাক্তার যদি না বলে চলে যান, যদি জয়েন না করেন—কারণ তারা পরীক্ষা দেন কাজের জন্য। যখন তাদের কাজ দেওয়া হয় তখন তারা যাবেন না, জয়েন করবেন না—তাহলে সেই অবস্থায় আমি কি করে তাদের বাধ্য করবো?

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** আমি তা বলিনি। আমি বলেছি যে ডাক্তার নেই হাসপাতাল কিভাবে চলছে? আপনি ডাক্তার এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট দেননি। দীর্ঘদিন ধরে ডাক্তার নেই। কাজেই হাসপাতাল খোলা আছে, না বন্ধ আছে, হাসপাতাল চলছে না কি চলছে না, কি অবস্থায় আছে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যা বলেছেন ঠিকই বলেছেন। হাসপাতাল ভালভাবে চলছে না। আপনি বিশেষ কোনও হাসপাতাল সম্পর্কে বলবেন, আমি উত্তর দিয়ে দেব। তবে ডাক্তার যদি না থাকে তাহলে সাধারনত আমাদের যে ব্যবস্থা আছে তাতে ফার্মাসিস্টটরা সেটা চালান।

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার। প্রশান্তবাবু আপনি বসুন।

## Starred Question

## (to which written answer laid on the Table)

### ট্রেনিং প্রাপ্ত মালটিপারপাস (এ এন এম) মহিলা কর্মী

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালটিপারপাস (এ এন এম) মহিলা কর্মীরা ট্রেনিং পাওয়ার পরও বহুজনকে কোথাও পোস্টিং দেওয়া হয়নি; এবং

(খ) সত্য হলে, পোস্টিং না হওয়ার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অধিকাংশ কর্মীকে ইতিমধ্যে পোস্টিং দেওয়া হয়েছে।

(খ) পদ্ধতিগত ও প্রশাসনিক অনুসন্ধান সাপেক্ষে কিছু সংখ্যক মালটিপারপাস (এ.এন.এম) মহিলা কর্মীদের পোস্টিং দেওয়া সম্ভব হয়নি।

### হাওড়া স্টেডিয়াম নির্মাণের কাজ

***১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭।) **শ্রী অশোক ঘোষ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ার স্টেডিয়াম নির্মাণের কাজ শেষ হতে আর কত সময় লাগবে;

(খ) মোট কত টাকা ব্যয়ে এই স্টেডিয়ামটি তৈরি হচ্ছে; এবং

(গ) উক্ত নির্মাণ কাজের দায়িত্ব কোন কোন ঠিকাদারকে দেওয়া হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্মাণ কাজ চলছে। যত তাড়াতাড়ি সম্ভব কাজ শেষ করা হবে।

(খ) ৩৬.৩০ লক্ষ টাকা। (ছত্রিশ লক্ষ ত্রিশ হাজার টাকা)

(গ) হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টকে।

### মুর্শিদাবাদ জেলার গোয়াস থেকে গোরায়পুর পর্যন্ত রাস্তা

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২১।) **শ্রী আতাহার রহমান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক করে উত্তর দেবেন কি—

(ক) সরকার মুর্শিদাবাদ জেলার গোয়াস থেকে গোরায়পুর পর্যন্ত (ভায়া টৈকা পাহাড়পুর মোক্তারপুর) রাস্তাটি অধিগ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, বর্তমানে উক্ত রাস্তাটির অবস্থা কিরূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার গোয়াস থেকে গড়াইপুর (ভায়াপাহাড়পুর মোক্তারপুর) রাস্তাটি অধিগ্রহণ করেছেন।

(খ) রাস্তাটি নির্মাণের কাজ এখনও চলছে।

### চিংড়ির বাৎসরিক উৎপাদন

***২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে চিংড়ি মাছের বাৎসরিক উৎপাদন কত;

(খ) পশ্চিমবঙ্গ থেকে বিদেশে (১) চিংড়ি মাছ রপ্তানির পরিমাণ কত; (২) রপ্তানি থেকে বৈদেশিক মুদ্রা আয় কত;

(গ) এই রাজ্যে চিংড়ি মাছ চাষ বৃদ্ধির জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(ঘ) বর্তমানে এই রাজ্যে কত হেক্টর পরিমাণ জলা এলাকায় চিংড়ি মাছ চাষ করা হয়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ সালে বাগদাজাতীয় চিংড়ি (Penacid prawn) এর আনুমানিক উৎপাদন সমগ্র পশ্চিমবঙ্গে ছিল ১২,০০০টন।

(খ) (১) ১৯৮৯ সালে পশ্চিমবঙ্গ থেকে বিদেশে প্রায় ৬০০০ টন প্রসেস করা চিংড়ি মাছ রপ্তানি করা হয়েছে।

(২) এই রপ্তানি থেকে ১৯৮৯ সালে আনুমানিক ৬৪ কোটি টাকার বিদেশী মুদ্রা অর্জিত হয়েছে।

(গ) এই রাজ্যে চিংড়ির চাষ বৃদ্ধির জন্য যে ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে সেগুলি হলো (১) গলদা ও বাগদা চিংড়ি মাছ চাষে মৎস্যচাষীদের উৎসাহিত করার জন্য FFDA এর মাধ্যমে ও ব্যাঙ্কের সহায়তায় উৎপাদনমুখী স্কীম চালু হয়েছে।

(২) দীঘা ও আলমপুর-এ দুটি বিজ্ঞানভিত্তিক আদর্শ চিংড়ি চাষের খামার তৈরির কাজ চলছে।

(৩) দীঘাতে একটি গলদা চিংড়ির বীজ উৎপাদনের জন্য হ্যাচারি পরীক্ষামূলকভাবে স্থাপন করা হয়েছে এবং ভবিষ্যতে এটিকে বাগদা চিংড়ির বীজ উৎপাদনের জন্য ব্যবহার করারও চেষ্টা চলছে।

(৪) চাষীদের বিজ্ঞানভিত্তিক চিংড়িচাষ ও নোনা জলে মাছ চাষের উপর প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

(৫) বাগদা চিংড়ির বীজ সংগ্রাহকদের জন্য এক প্রশিক্ষণ প্রকল্প চালু হয়েছে যাতে বাগদা বীজ সংগ্রাহকরা বাগদা বীজ সংগ্রহের সময় অন্যান্য নোনা জলের মাছের বীজ সংরক্ষণের উপর গুরুত্ব দেন।

(৬) দরিদ্র মাছ চাষী ও মৎস্যজীবিদের জন্য সরকার বেশ কয়েকটি নোনা জলের মৎস্য খামার স্থাপনের পরিকল্পনা করেছেন এবং উল্লেখযোগ্য একটি হল 'Meendeep' বা 'Nayachar' মৎস্য খামার।

(ঘ) বর্তমানে আনুমানিক ৩৩২৫০ হেঃ জায়গায় নোনা জলের চিংড়ি মাছ চাষ করা হয়ে থাকে।

**এ আর ভি ইনজেকশনের অভাবে চিকিৎসা বন্ধ**

***২২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭।) **শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে বর্তমানে এ আর ভি ইনজেকশন-এর অভাবে চিকিৎসা বন্ধ হওয়ার উপক্রম হয়েছে;

(খ) সত্য হলে, (১) পাঁচ বৎসর আগে কলিকাতার "পাস্তুর ইনস্টিটিউট"-এ আরম্ভ ইনজেকশন তৈরির বাৎসরিক পরিমাণ কত ছিল; ও (২) বর্তমানে কত তৈরি হচ্ছে; এবং

(গ) পাস্তুর ইনস্টিটিউটে (কলিকাতা) যাঁরা মেডিকেল টেকনোলজিস্টের পদে চাকুরী করেন তাঁরা ট্রেন্ড কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ১ জন ছাড়া কেহই এ বিষয়ে বিশেষ শিক্ষণপ্রাপ্ত নয়।

**বহরমপুরে স্টেডিয়াম নির্মাণের কাজ**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩।) **শ্রী মোজাম্মেল হক ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর স্টেডিয়াম নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কাজটি সম্পন্ন হতে কত টাকা খরচ হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**উত্তরপাড়া-কালিপুর রাস্তাটির সংস্কার**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরপাড়া-কালিপুর রাস্তাটির পূর্ণাঙ্গ সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**কলকাতার হাসপাতালগুলিতে কাজের পরিবেশ**

***২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার হাসপাতালগুলিতে কাজের পরিবেশ বর্তমানে ভালো নয়; এবং

(খ) সত্য হলে—

(১) এরূপ অবস্থার কারণ কি; ও

(২) ইহার প্রতিকারের জন্য সরকার কি কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**বহরমপুর হইতে জলঙ্গী পর্যন্ত রাস্তা**

***২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২২।) **শ্রী আতাহার রহমান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে জলঙ্গী পর্যন্ত কোনও রাস্তা আছে কিনা; এবং

(খ) থাকলে, রাস্তাটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাস্তাটির অবস্থা উন্নয়নের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**পশ্চিমবঙ্গের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তারের অভাব**

***২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কেন্দ্রগুলিতে (১) কতগুলি ডাক্তারের পদ শূন্য আছে; (২) কতগুলিতে আদৌ কোনও ডাক্তার নেই; এবং

(খ) উক্ত স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তারদের শূন্য পদগুলি পূরণ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) ২৫৬টি ডাক্তারের পদ শূন্য আছে।

(২) ১৯৩টিতে আদৌ কোনও ডাক্তার নেই।

(খ) স্বাস্থ্য বিভাগে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে ডাক্তার নিয়োগ করা হয়। উক্ত শূন্য পদগুলি পুরনের জন্য পাবলিক সার্ভিস কমিশনকে ডাক্তার নির্বাচনের সুপারিশ করা হয়েছে। আশা করা হচ্ছে পাবলিক সার্ভিস কমিশন শীঘ্রই নির্বাচিত প্রার্থীদের নাম পাঠাবেন এবং নির্বাচিত প্রার্থী তালিকা থেকেই ঐ শূন্য পদগুলি পূরণের জন্য ডাক্তার নিয়োগ করা হবে।

### শ্রীরামপুরের ফ্লাইওভার

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮।) **শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুরের ফ্লাইওভার ব্রীজ নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হয়েছিল; এবং

(খ) ঐ সময়ে উক্ত প্রকল্পটির জন্য কত টাকার ব্যয় বরাদ্দ (এস্টিমেট) ধরা হয়েছিল?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩-৮৪ সাল থেকে শ্রীরামপুর উড়ালপুল নির্মাণের কাজ শুরু হয়।

(খ) ১,৮৬,৮৯,৯৪৬ টাকা।

[2-00—2-10 P.M.]

## LAYING OF REPORT

### 52nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 52nd report of the Business Advisory Committee as follows :

Friday, 23-3-1990 .. (i) Presentation of Supplementary Estimates for the year 1989-90.

(ii) The West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Bill, (Introduction consideration and passing)—1 hour.

(iii) The West Bengal Prohibition of Unlawful possession of Gift Goods Bill, 1990 (Introduction, consideration and passing)—1 hour.

Monday, 26-3-1990—3 P.M. Presentation of Budget Estimates for the year 1990-91

Tuesday, 27-3-1990 .. Discussion and Voting on Demands for Supplementary Grants for 1989-90—4 hours.

Wednesday, 28-3-1990 .. General Discussion on Budget—4 hours.

Thursday, 29-3-1990 .. General Discussion on Budget—4 hours.

There will be no Question for oral Answar or Mention Case on the 29th March, 1990.

Now, I request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 52nd Report of the Business Advisory Committee as presented to the House be agreed to.

The motion was then put and agreed to.

### Adjournment Motion

Today I have received seven notices of Adjournment Motion. The first, second and third motions are from Shri Mannan Hossain, Shri A.K.M. Hassan Uzzaman and Dr. Manas Bhunia respectively all on the subject of reported inconvenience of the people of this state for price rise of Diesel and Petrol, the fourth and fifth motions are from Shri Saugata Roy and Dr. Sudipto Roy and Dr. Tarun Adhikary respectively, both on the subject of reported acquisition of huge property by the major ruling party, the sixth motion is from Shri Ambica Banerjee on the subject of scarcity of blood in the blood banks of Howrah and the seventh motion is from Shri Sudip Bandyopadhyay on the subject of demand to the Union Government to withdraw some budget proposals.

The Members will get opportunity to raise the matters on the first to six subjects during the General Discussion on Budget. Moreover the Members may call the attention of the concerned Ministers through calling Attention, Question, Mention etc. I, therefore, withhold my consent to all the six motions. One Member of the party may, however, read out the rest of his motion as amended.

The seventh motion relates to a matter which is not primarily the concern of the State Government and it contravence Rule 61(ix) of the

Rules of Procedure and conduct of Business of the West Bengal Legislative Assembly.

The motion is therefore out of order.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance, namely :-

The reported acquisition of Huge property amounting to Rupees 200 crores by the major Ruling party in West Bengal as reported by the Hindusthan Times on 16th March, 1990 and allegedly given in a report by the central I.B.

...(Several Members of the Congress(i) party ross to speak)..(noise)..

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

কেন্দ্রীয় সরকারের নতুন বাজেটে পেট্রল, ডিজেল ইত্যাদির উপর অধিকমাত্রায় কর বসানোয় রাজ্যে পরিবহন সংকট এবং নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধি এবং তাহার ফলে জনসাধারণের দুর্ভোগ বৃদ্ধির আশঙ্কা হইতেছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCES

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely:

| | |
|---|---|
| 1. Reported leakage of ICSC Question papers in Calcutta, recently | : Dr. Manas Bhunia, Shri Satya Ranjan Bapuli, Shri Amar Banerjee, |
| 2. Tankers strike resulting Non-availability of petrol and Diesel | : Dr. Sudipto Roy, Shri Sudip Bandyopadhyay; |
| 3. Reported fire in the godown of Howrah on 22nd March, 1990 | : ShriA.K.M.Hassan Uzzaman |
| 4. Acute crisis of Kerosine in West Bengal | : Shri Deba Prasad Sarkar |
| 5. Alleged plan of attack on chief Minister of West Bengal by the Ananda Margis | : Dr. Manas Bhunia |

| | |
|---|---|
| 6. Alleged firing by one Shri Bhupal Set causing death of one Shri Uttam Mal and injury to two others at Jagacha, Howrah | : Shri Ambica Banerjee |
| 7. Alleged mysterious death of one Shri Dipak Saha at Ranaghat, Nadia on 15-3-90 and inaction of local police over the matter | : Shri Gobinda Chandra Naskar |
| 8. Reported discontent among the employees of the Berhampur Sadar Hospital, Murshidabad, on the cancellation of the appointment of 23 casual employees of the hospital by the C.M. QH. Murshidabad | : Shri Mannan Hossain |
| 9. Reported demolition of House No.208 Karl Marx Sarani, Calcutta-23, wherein Michel Madhusudan Dutta lived for many years. | : Shri Santi Ranjan Ganguli |

I have selected the notice of Dr. Sudipto Roy and Shri Sudip Bandyopadhyay on the subject of Tanker Strike resulting in Non-availability of petrol and Diesel.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 27th.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Home (police) Department will make a statement on the subject of reported police firing at Howrah on the 15th march, 1990 resulting in death of a student and injury to several persons. Attention called by Shri A.K.M. Hassan Uzzaman on the 16th March, 1990.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

Mr. Speaker Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Hon'ble Member Shri A.K.M. Hassan

Uzzaman, on the death of one person and injury to several others in police firing on 15.3.90 in Batra P.S. in Howrah district and subsequent related incidents.

The law and order incidents which took place on 15th and 16th of March, 1990, in Howrah district were the culmination of the killing of one Sanjoy Patra of Kantapukur, 3rd bye-lane Ghotakpara, P.S. Jagacha, who was a member of the recently formed Ghotakpara R.G. Party which was performing patrol duty in the area along with the police. On the night of 14th/15th March, the members of the R.G. Party performed patrol duty in the area till 04.00 hours when the members of the party started dispersing for their respective residence. Sanjoy Patra, a member of the R.G. Party stayed back for cleaning up cups in which member of the R.G. Party had taken tea before dispersal. Shortly afterwards there was sound of firing when the R.G. Party members rushed back and found Sanjoy Patra lying in a pool of blood. It was learnt that on seeing some suspicious persons Sanjoy asked for their identity when one of them fired at him and escaped in the darkness before arrival of others. Shortly after the incident, O.C., Dasnagar, I.C., arrived at the spot and took Sanjoy Patra in his vehicle to Howrah General Hospital for treatment. However, Sanjoy Patra expired on his way to the hospital.

The news relating to murder of Sanjoy Patra spread in the area of Jagacha and Batra P.S. This disturbed the people of the area very much and an agitated crowd of about 5000 assembled near Batra P.S. by 08.00 hours. It is reported that the crowd became violent and started pelting brickbats, bomds and crackers at the police personnel. On receipt of information, the Deputy Superintendent (T/S), Howrah arrived at Batra P.S., but failed to pacify the mob. Dy.Sp(T/S), IC, Batra PS and 10 policemen sustained injuries and a number of police vehicles were damaged. It seems that a lathi charge had no effect and thereafter Dy.SP(T/S) ordered his security Guard to fire four rounds from his revolver to scare away the crowd. As a result the mob dispersed from near the police station.

Thereafter another crowd assembled some distance away from Batra Thana near Khudiram Setu and set fire to a Digha-bound State Bus around 9.30 hrs. This happened when the District Magistrate and the Supdt. of police were holding discussions at Batra P.S. with local leaders including Hon'ble Member of this House, Shri Ambica Banerjee and

Councillor Shri Ashim Roy to get their co-operation for restoring peace in the area. Addl. S.P. Town proceeded to the spot to tackle the situation, but the agitated crowd of several thousand persons is reported to have started pelting missiles and crackers at them. The crowd also obstructed the fire brigade which had arrived by that time. The police resorted to lathi charge and fired 19 rounds of tear-gas shells but this infuriated the crowd further. As a result of attack on the police party, 17 police officers and men including Dy. S.P.(T/S) received injuries. It is also reported that the violent crowd also set fire to two lorries and attempted to snatch away rifles from the constables. Addl.SP(Town) ordered firing. 20 rounds were fired from rifles. 7 persons injured as a result of the firing. The mob was dispersed and 19 arrests were made from the spot.

It is further reported that around 12.00 hrs., 4000/5000 people attacked Batra Outpost with petrol and other inflammable articles like jute, straw etc. The staff of the Outpost was also attacked. A police Party headed by Dy.S.P. reached the spot and tried to disperse them resorting to lathi charge and firing 20 tear-gas shells. But without any effect the mob is reported to have kept up the attack on the police as a result of which some policemen sustained injuries. The Dy.Sp.(T/S) ordered firing and 26 rounds were fired. No one was injuried in the firing. 20 persons were arrested and the mob was dispersed.

At 10-30 Hrs., local residents of Dasnagar area resorted to blockade of train line at Dasnagar and Tikiapara and the Dasnagar Road. The rail obstruction was lifted at 12-40 hrs. As a result of this incident, public transport was affected for some time in Batra P.S.

Persons injured in the police firing were admitted to SSKM and Medical College Hospitals. One Prantik Mukherjee of 63 Ichapur Road who was one of the injured persons expired at Howrah General Hospital shortly after admission.

It is reported that 25 police officers and men sustained severe injuries in these incidents. 39 persons were arrested in connection with the cases relating to these incidents.

To mitigate the situation and get co-operation of the people, District Magistrate and Supdt. of police, Howrah held an all-party meeting on 16-3-1990. All members present in the meeting promised their full co-operation to the administration. Apart from request for financial as-

sistance to the victims of police firing, concern was expressed at this meeting at the alleged inaction of the police in controlling dacoities in the area and the lack of sufficient discipline in the local police force. Some members suggested that police personnel who were staying for periods in the same post should be transferred outside the district. I would like to inform the House that similar view were expressed by the participants in the all-party meeting taken by me on 19.3.1990. While as an administrative measure we have transferred some police officers from Howrah district, I must point out that we are facing a problem in transferring some police officers who have been staying in this area for several years at a stretch on the strength of Stay orders obtained by them from the Hon'ble High Court of Calcutta on various grounds.

There are quite a number of cases of this type in the state. In Howrah itself there are four such cases. To cite one example, the IC. Batra P.S. who has now been placed under suspension for dereliction of duty, obtained an interim injunction on 28.3.88 from the Hon'ble High Court against his transfer mainly on grounds of his children's and wife's ill health. The order was subsequently confirmed by the Hon'ble High Court on 13.5.88 staying his transfer till further orders. The State Advocate mentioned the case for early listing but with no fruitful result as yet. For the Administration it is usually found difficult to deal with police personnel who obtain such injunctions after refusing to carry out transfer orders. The cases take inordinately long time to be listed and disposed of.

Following these unfortunately incidents Government have taken the following decisions :-

(i) A sum of Rs.10,000/- each is being granted from the Chief Minister's Relief Fund to the families of the deceased Sanjoy Patra and Prantik Mukherjee;

(ii) Government is bearing the full cost of the treatment of those injuried in police firing;

(iii) IC. Batra P.S. has been placed under suspension pending further enquiry against him;

(iv) OC of Jagacha and Dasnagar P.S. have been transferred;

(v) SP, Howrah who has been in the district for several years and has been working under serious strain, has been transferred and a new

SP has been posted. Addl. SP (Town) has also been replaced.

(vi) District Administration has been asked to establish close relationship with local R.G. Parties so that they can gain their confidence and co-operation better.

Government is also ordering a high level enquiry into these incidents by Shri N. Chaturvedi, Special secretary, Home Department. This enquiry will look into the cases as well as remedial measures for such incidents.

**Mr. Speaker** : This is to be circulated.

## LAYING OF REPORT

### Presentation of the Second Report of the subject committee on Health and Family Welfare, 1989-90

**Dr. Gouripada Dutta** : Sir, I beg to present the Second Report of the subject committee on Health and Family welfare, 1989-90 on Medical Education.

### Consideration of the Fourth Report of the Committee of Privileges, 1989-90

**Shri Anil Mukherjee** : Sir, I beg to move that Fourth Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly as presented to the House on the 25th January, be taken into consideration.

The motion was then put and agreed to.

### Consideration of the Fifth Report of the Committee of privileges, 1989-90

**Shri Anil Mukherjee** : Sir, I beg to move that the Fifth Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly as presented to the House on the 25th January, 1990, be taken into consideration.

The motion was then put and agreed to.

### Consideration of the Sixth Report of the Committee of Privileges, 1989-90

**Shri Anil Mukherjee** : Sir, I beg to move that the Sixth Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly as presented to the House on the 25th January, 1990 be taken into con-

sideration.

The motion was then put and agreed to.

[2-20—2-30 P.M.]

## Laying of Rules

### The West Bengal Panchayat (Powers, Functions and Duties of Executive Officer and Secretary of the Zilla Parishad) Rules, 1978.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Amendment to the West Bengal Panchayat (Powers, Functions and Duties of the Executive Officer and Secretary of the Zilla Parishad) Rules, 1978, published under notification No. 12933/1Panch/3R-1/88, dated 19th May, 1989.

### The Juvenile Justice (West Bengal Rules, 1988.)

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Juvenile Justice (West Bengal Rules, 1988, published under notification No.7008/JJ-6/87, dated 5th May, 1988.

## Laying of Reports

### Audit Report on the Accounts of the West Bengal comprehensive Area Development Corporation for the year 1983-84.

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, I beg to lay the Audit Report on the Accounts of the West Bengal Comprehensive Area Development Corporation for the year 1983-84.

### Audit report along with Certified Accounts of the west Bengal Housing Board for the year 1983-84.

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Audit Report with the certified Accounts of the West Bengal Housing Board for the year 1983-84, in terms of Section 19A of the Comptroller and Auditor General (Duties, Powers and Conditions of Service) Act, 1971, as amended with effect from 16/3/84.

## Laying of Ordinance

### The West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1990.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to lay the West Bengal

Taxation Laws (Amendment) Ordinance, 1990 (West Bengal Ordinance No.II of 1990), under Article 213(2)(a) of the Constitution of India.

**Laying of Rules**

**The West Bengal Motor Vehicles Rules, 1989.**

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to lay the West Bengal Motor Vehicles Rules, 1989, published under notification No.TS-899, dated the 16th December, 1989, in the "Calcutta Gazette, Extraordinary."

**Presentation of the Supplementary Estimate for the year 1989-90.**

**Dr. Ashim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, in terms of Article 205 of the Constitution, I lay before the House a statement showing the Supplementary Expenditure for the year 1989-90 amounting to Rs.412.17 crores (Rupees four hundred twelve crores and seventeen lakhs) of which the voted items account for Rs. 404.38 crores (Rupees four hundred four crores and thirty-eight lakhs) and the Charged items Rs.7.79 crores (Rupees seven crores and seventy-nine lakhs.).

In the booklet "Demands for Supplementary Grants, 1989-90" circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons therefore have been given. Here, I would mention only a few salient point with regard to the Demands for Supplementary Grants for the current year.

The Charged expenditure amounting to Rs.7.79 crores (Rupees seven crores and seventy-nine lakhs) is mainly for interest payment and payment of decretal charges met out of Advances from the Contingency Fund of West Bengal for which equivalent amount is required to enable repayment to be made to that Fund during this financial year.

The voted items aggregate to Rs.404.38 crores. Particulars of some of the Voted items are :-

| | | Rs. in crores: |
|---|---|---|
| 1. | Lok Sabha Election | 9.50 |
| 2. | Police (larger establishment cost) | 34.74 |
| 3. | Other Administrative services (larger establishment cost) | 11.39 |

| | | |
|---|---|---|
| 4. | Higher expenditure for pension and other retirement benefits | 12.08 |
| 5. | Public Works (larger establishment cost and cost of construction, acquisition and maintenance) | 10.38 |
| 6. | Land Revenue and Land Reforms (larger establishment cost) | 8.92 |
| 7. | Housing (larger establishment cost and cost of development works) | 10.61 |
| 8. | Administration of Justice (larger establishment cost) | 4.86 |
| 9. | Secretariat, District Administration and Treasury Administration (larger establishment cost and upgradation expenditure) | 7.91 |
| 10. | Medical, Public Health & Family Welfare (larger establishment cost, cost of material and supplies and IPP-IV project) | 42.50 |
| 11. | Urban Development | 82.14 |
| 12. | Social Security Welfare Schemes | 8.87 |
| 13. | Crop Husbandry (larger establishment charges, cost of new schemes and disbursement of loan) | 8.30 |
| 14. | Animal Husbandry and Dairy Development (larger establishment charges and cost of materials and supplies) | 7.28 |
| 15. | Forestry & Wildlife (larger establishment charges and cost of development schemes) | 5.65 |
| 16. | Rural Development and Rural Employment (larger development expenditure) | 13.29 |
| 17. | Hill Areas (larger establishment cost and development expenditure) | 7.85 |
| 18. | Irrigation Schemes (larger establishment and maintenance charges) | 9.23 |

| | | |
|---|---|---|
| 19. | Assistance to Engineering and other Industries including small Industries | 27.17 |
| 20. | Roads and Bridges (including maintenance) | 9.74 |
| 21. | Road and Water Transport | 6.04 |
| 22. | Flood Control | 3.55 |
| | Total | 342.00 |

The balance requirement of Rs.62.38 crores has been accounted for in respect of demands under various other administrative services and schemes.

The larger establishment cost indicated in most of the items is mainly due to payment on account of Revision of pay and A.D.A. met from the amount of Rs.359 crores earmarked for the purpose as mentioned in the Budget Statement, 1989-90.

**Mr. Speaker :** Members are informed that the notices of motions for reduction of Demands for Supplementary Grants will be received in this Secretaiat by 11 A.M. on the 26th March, 1990 at the latest.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা বিষয় এখানে উত্থাপন করছি। আপনি জানেন স্যার, মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী নির্ধারিত যে বেতনক্রম সেই বেতনক্রম পেতে গেলে, বেতনক্রমের সুযোগ-সুবিধা পেতে গেলে বিদ্যালয়ের শিক্ষক এবং শিক্ষাকর্মিদের ৬৫ বছরের পরিবর্তে ৬০ বছরে অবসর গ্রহণ করতে হবে। স্যার, আজকে এই সরকার বিদ্যালয়ের শিক্ষক এবং শিক্ষাকর্মিদের অধিকার কেড়ে নিয়েছেন যে অধিকার তাঁরা পেয়েছিলেন ১৯৩০ সালে বেঙ্গল স্কুল বোর্ডের মাধ্যমে, পরবর্তীকালে ১৯৪৯ সালে বিশ্ববিদ্যালয় এবং কলেজ আইন সংক্রান্ত ব্যাপারে পেয়েছিলেন এবং তারপর ১৯৬৯ সালের প্রয়াত শিক্ষামন্ত্রী সত্যপ্রিয় রায় মহাশয় শিক্ষকদের এই ৬৫ বৎসর বয়স পর্যন্ত চাকুরি করার যে অধিকার সেটা সংরক্ষিত করবার জন্য আইন পাশ করেছিলেন। কোঠারি কমিশন পর্যন্ত রিপোর্ট দিয়েছে শিক্ষকরা ৬০ বছরের পরে যদি ফিজিক্যালি এবং মেনটালি এ্যালার্ট থাকেন তাহলে আরও ৫ বছর এক্সটেনশন পাবেন। এই সুপারিশ সেখানে করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের শিক্ষক এবং শিক্ষাকর্মীদের দীর্ঘ ৬০ বছরের যে অধিকার সেই অধিকারের উপর হস্তক্ষেপ করা হয়েছে। এখানে বলা হচ্ছে যে শিক্ষকদের আগের তুলনায় চাকুরির সুযোগ সুবিধা বেড়েছে, বেতনক্রম পরিবর্তন হয়েছে, বেতনক্রমের পরিবর্তন হয়েছে সুতরাং চাকুরির বয়স কমানো

হবে। স্যার, আপনি জানেন অন্যান্য শিক্ষকদের বেতনক্রম পরিবর্তন হয়েছে কিন্তু বয়েস কমানো হয়নি, সরকারি কর্মচারিদের বেতনক্রম পরিবর্তন হয়েছে কিন্তু তাদের বয়েসসীমা কমানো হয়নি। এই রাজ্যে এই বামফ্রন্ট সরকার কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের বয়সসীমা ৬৫ বৎসর রেখে দিয়েছেন। সেই ক্ষেত্রে বিদ্যালয়ের শিক্ষকদের বয়সসীমা ৬০ বছর করে তাঁদের অর্জিত অধিকারে হস্তক্ষেপ করা হয়েছে, তাঁদের অধিকার হরণ করা হয়েছে। সেই জন্য তাঁরা তার প্রতিবাদ জানাচ্ছেন, আন্দোলন করছেন। স্যার, অত্যন্ত পরিতাপের বিষয় শিক্ষক এবং শিক্ষাকর্মীদের এই ন্যায় সঙ্গত আন্দোলন এবং দাবির ব্যাপারে রাজ্যসরকারের পক্ষ থেকে, বামফ্রন্টের নেতৃবৃন্দের পক্ষ থেকে, মন্ত্রীদের পক্ষ থেকে অত্যন্ত অশালীন এবং অশোভন মন্তব্য করা হচ্ছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক।

[2-30—2-40 P.M.]

আপনি জানেন, স্যার, আমরাও জানি যে সি পি এম এর নেতারা দলীয় কর্মীদের ভালো ভালো কথা বলছেন। তাঁরা বলছেন যে জনসাধারণের আচরণে নম্র ভদ্র হওয়া দরকার। অথচ তাঁদের ছাত্র নেতারা বলছেন পঞ্চাশের ঊর্ধ্বে শিক্ষকরা মানসিক প্রতিবন্ধী। 'সিটু'র নেতারা বলছেন যে ষাটের ঊর্দ্ধে যে সমস্ত শিক্ষক আছেন তাঁরা ক্লাসে ঝিমান। স্যার, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। আমি দাবি জানাচ্ছি যে শিক্ষকদের ৬৫ বছরের অর্জিত যে অধিকার সেই অধিকারের উপরে যেন হস্তক্ষেপ না করা হয়। রাজ্য সরকার অবিলম্বে ৬৫ বছর এর যে অধিকার সেই ব্যাপারে শিক্ষক সংগঠণের সঙ্গে আলোচনায় বসে সম্পূর্ণ মীমাংসা করার জন্য যেন এগিয়ে আসেন। রাজ্য সরকারের মধ্যে বিভিন্ন শরিকদলের পক্ষ থেকে এই চেষ্টা করে আসছেন।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আজকে এই বিধানসভায় উপস্থিত আছেন, মাননীয় পূর্তমন্ত্রী শ্রী মতীশ রায়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক থানার অধীনে হরিদাসপুর শ্রীরামপুর অঞ্চলে একটি পাকা সড়কের দাবি ঐ এলাকার মানুষ দীর্ঘদিন ধরে করে আসছেন। বামফ্রন্ট মন্ত্রী সভার সদ্য প্রয়াত মন্ত্রী কানাই ভৌমিক মহাশয় ১৯৫২ সালে ঐ এলাকা থেকে প্রথম এম.এল.এ. হিসাবে নির্বাচিত হয়েছিলেন। তিনি তদানিন্তন কংগ্রেস সরকারের কাছে দীর্ঘদিন লড়াই করেছেন। আমরা প্রথমে দেখলাম যে বামফ্রন্টের প্রয়াত ঐ নেতার আজীবনের স্বপ্নটিকে গ্রহণ করলেন এবং পূর্তদপ্তর'এর পরিকল্পনার মধ্যে ঐ ন্যায় সঙ্গত হরিদাসপুর শ্রীরামপুরে সড়কটির কাজ শুরু হলো। কিন্তু পূর্ত দপ্তরের কাজের গতি এখন যা দাঁড়িয়েছে তা শামুকের গতির থেকেও শ্লথ। সড়কটির জন্য প্রথমে জমি অধিগ্রহণ করা হলো, তারপর অন্যান্য কাজও শুরু হলো। কিন্তু প্রতিটি পর্বে তাঁদের যে শ্লথ গতি তা কিংবদন্তী হয়ে উঠেছে। আমি নতুন পূর্তমন্ত্রীর কাছে বিশেষ ভাবে আবেদন করছি প্রয়াত নেতা কানাই ভৌমিকের শেষ স্বপ্ন—হরিদাসপুর-শ্রীরামপুর সড়কটি যাতে দ্রুত সম্পন্ন হয় এবং ঐ এলাকার হাজার হাজার মানুষ দুর্ভাগ্যের হাত থেকে বাঁচেন তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। হাওড়ার আমতা থানার অধীনস্থ ঘাটোরা গ্রাম পরিস্থিতিতে অবস্থিত। চারিধারে নদী পরিবেষ্ঠিত এই গ্রামটি দ্বীপের মতো হয়ে অতি অবহেলিত অবস্থায় আছে। এখানে মানুষের কোনও বিপদ আপদ হলে আমতা থানায় খবর দিতে দুদিন সময় লাগে। জায়গাটি এমনই দুর্গম যে সেখানে যেতে গেলে অনেক সময় লেগে যায় এবং সেই জন্য চুরি-ছেঁচড়ামির হাত থেকে বাঁচতে পারছেন না এখানকার বাসিন্দারা। ওখানে এমন কোনও দিন নেই যেদিন চুরি, ডাকাতি, ছিনতাই এইসব ঘটছে না। বহু এই রকম ঘটনা খবরের কাগজে সাংবাদিকরা এনকোয়ারি করে আর্টিকেল বের করেছেন। আগে পুলিশ ক্যাম্প বসানো ছিল কিন্তু দুর্ভাগ্যক্রমে লক্ষ্য করা যাচ্ছে যে, সেই ক্যাম্প উঠে গেছে। মাঝে মাঝে পুলিশ পিকেট বসে, কখনো বা বসে না, কিন্তু এমন জায়গায় বসে যে আরেক জায়গায় ঘটনা ঘটলে পুলিশ সেখানে আসতে পারেনা। তারপরে নদীর ওপারে মেদিনীপুর থেকে দুষ্কৃতকারীরা আসে, এসে ব্যাঁটরা গ্রামে অত্যাচার করে। আমরা বারে বারে দাবি করা সত্ত্বেও ব্যাঁটরা গ্রামে পুলিশ ক্যাম্প বসানো হল না। আগে ব্যাঁটরা গ্রামের মধ্যস্থলে একটা ওয়ারলেসের ব্যবস্থা ছিল, এখন সেটাও ওঠে গেছে। সেখানে পুলিশ ক্যাম্প বা পুলিশ পিকেট না থাকার জন্য ব্যাঁটরা গ্রামে মানুষেরা ভয়ে গ্রাম ছেড়ে পালাচ্ছে। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন অবিলম্বে ওখানে পুলিশ পিকেট বসানো হোক। ওই পুলিশ পিকেট ব্যাঁটরা গ্রামের মধ্যস্থলে করে দিন।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খিদিরপুরে ২০/২ কার্লমার্কস সরণীতে মহাকবি মাইকেল মধুসূদন দত্তর বসতবাটিটি এখনো পড়ে আছে ভগ্ন অবস্থায়। সম্প্রতি ওই বাড়িটি বিক্রি হয়েছে এবং যিনি কিনেছেন তিনি কলিকাতা কর্পোরেশনে প্ল্যান পাশ করে নিয়েছেন যে ওটা বাজারে পরিণত করবেন। আমার আবেদন ওই বাড়িটি অধিগ্রহণ করে পশ্চিমবঙ্গ সরকার জাতীয় স্মৃতিসৌধ হিসাবে ওই বাড়িটিকে রক্ষণা বেক্ষণের ব্যবস্থা করুন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমার পূর্ববর্তী বক্তা শ্রী দেবপ্রসাদ বাবু শিক্ষকদের অবসর গ্রহণের ব্যাপারে বয়সসীমা ৬০-৬৫ বছর নিয়ে বলেছেন এবং এই নিয়ে বহু বিতর্ক হয়েছে। আমি তারমধ্যে যাচ্ছি না। কিন্তু দুঃখের কথা যে শিক্ষকদের এই অবসর গ্রহণের বিষয়টা নিয়ে এতো অশালীন মন্তব্য সরকারি পক্ষ থেকে, সরকারি পার্টি লিডারশিপ থেকে এবং ছাত্র ফ্রন্ট পক্ষ থেকে শোনা যাচ্ছে যে খুবই খারাপ লাগছে শিক্ষক মহল এবং শিক্ষার সঙ্গে সংযুক্ত সমস্ত সম্প্রদায়ের মানুষ এতে অপমানিত হবেন। কোথাও কেউ চেনে না একজন সুজন দাস নামে ছাত্র বলে বসলেন যে ৬৫ বছরের পরে থেকে শিক্ষকরা মুকবধির হয়ে যান। তারপরে বিমানবাবু বললেন আমরা ভাগচাষী লেলিয়ে দেব শিক্ষকদের বিরুদ্ধে। আপনারা লেলিয়ে দিন না যাতে শিক্ষকরা টিউশানি না করেন, যাতে [illegible] হয়।

ঠিকমত ভালোভাবে পড়ান তারজন্য কিন্তু এইভাবে অবসর গ্রহণ নিয়ে এই ব্যবস্থা নেওয়া কি ঠিক? ১৯৮১ সাল থেকে এই শিক্ষকরা নতুন স্কেলের সুযোগ পাচ্ছেন আর সেখানে আপনারা মাত্র ১০ বছরের মধ্যে তাদের সেই সুযোগ থেকে বঞ্চিত করবেন? আমি কিছু দিন আগে কান্তিবাবুর একটা আর্টিকেল পড়েছিলাম, তাতে তিনি লিখেছিলেন ১৯৮১ সালের আগে শিক্ষকদের বঞ্চনার জীবণ, গঞ্জনার জীবন, লাঞ্ছনার জীবনের কাহিনী। ১৯৮১ সালে যারা সুযোগ সুবিধা পেতে আরম্ভ করলেন হঠাৎ তাদের ১০ বছরের মধ্যে অবসর দিয়ে দেবেন? তার জায়গায় আপনারা বেকার ছেলেদের চাকুরি দেবেন? এতোই যদি আপনাদের দরদ তাহলে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো যে আপনারা তো সরকারি কর্মচারিদের অনেক সুযোগ-সুবিধা দিচ্ছেন, তাদের ক্ষেত্রে ৩০ বছর চাকুরির সীমা নির্ধারণ করে দিন। যদি শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর করার ফলে ৪-৫ লক্ষ বেকারের চাকুরি হতে পারে তাহলে সরকারি কর্মচারিদের ৩০ বছর করে দিন এবং এতে অনেক বেকার ছেলের চাকুরি হবে।

[2-40—2-50 P.M.]

এটা অদ্ভুত থিয়োরি যে বেকার সমস্যার সমাধান করার জন্য মানুষকে চাকরি থেকে দূর করা হবে, এটা কোন থিয়োরি?

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আনতে চাই। পশ্চিমবঙ্গের সর্বত্র নন-জুডিসিয়াল স্ট্যাম্প নিয়ে সমস্যা দেখা দিয়েছে। ১০ টাকার যে নন-জুডিসিয়াল স্ট্যাম্প যেটা খুবই আরজেন্ট, কোনও কন্ট্রাক্টের জন্য, কোনও এফিডেফিট, এগ্রিমেন্ট, লীজ, কিংবা আন-এমপ্লয়েড ইউথ নিয়োগ তাদের এমপ্লয়মেন্ট স্কীম করার জন্য এইগুলি লাগে। সেইসব ক্ষেত্রে দেখা যাচ্ছে ১০ টাকার নন-জুডিসিয়াল স্ট্যাম্প না পাওয়ার জন্য তাদেরকে বেশি বেশি টাকা দিয়ে নন-জুডিসিয়াল স্ট্যাম্প কিনতে হচ্ছে। এর ফলে মানুষকে খুবই হয়রানি হতে হচ্ছে। নাসিক থেকে ছেপে আসা স্ট্যাম্প আমরা চাহিদামত পাচ্ছি না। তাই বলছি যে যদি রাজ্য সরকার আমাদের এখানে স্ট্যাম্প ছাপার জন্য ব্যবস্থা করতে পারেন বা অতীত দিনে যে রেভিনিউ টিকিট দিয়ে আর্থিক লগ্নী করা হোত, সেই রকম যদি গভর্নমেন্টের কোনও আইন করা যায় সেই দিকটা ভাবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে এই বিষয়টার কোনও সুরাহা করা যায়, যাতে আমাদের রাজ্যের সাধারণ মানুষ একটা সুরাহা পেতে পারেন তার জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়েম মোল্লা** ঃ স্যার, এটা আইন মন্ত্রীর ব্যাপার নয়, এটা জুডিসিয়াল ডিপার্টমেন্টের ব্যাপার নয়, এটা ফিনান্স ডিপার্টমেন্টের ব্যাপার।

**মিঃ স্পিকার** ঃ এই বিষয়টা ভাববার বিষয়, এটা সরকারের ব্যাপার। বিচার বিভাগীয় দপ্তরের আমি যখন মন্ত্রী ছিলাম তখন এই নন-জুডিসিয়াল স্ট্যাম্প পেপার নিয়ে আলোচনা

করি, আলোচনা করে কিছু স্ট্যাম্প ডিউটি বাড়িয়ে দিয়েছিলাম। আগে এগ্রিমেন্টের ব্যাপারে ছিল আড়াই টাকা, সেটাকে বাড়িয়ে ৫ টাকা করে ছিলাম। আবার এখন সমস্যা হচ্ছে ১০ টাকা স্ট্যাম্প পেপার নিয়ে, এর জন্য সেন্ট্রাল গভর্নমেন্টকে লিখতে হবে ফিনান্স ডিপার্টমেন্টের পক্ষ থেকে। এটা আপনি জুডিসিয়াল ডিপার্টমেন্ট থেকে লিখুন ফিনান্স ডিপার্টমেন্টকে। এটা খুবই সিরিয়াস ব্যাপার। এটার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টকে লিখতে হবে, তারা এটা টেক-আপ করতে পারেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া শহরের বর্তমান অবস্থা অত্যন্ত অগ্নিগর্ভ। এই ঠান্ডা ঘরে বসে মাননীয় মুখ্যমন্ত্রী একটা অসাড় বিবৃতি দিয়ে গেলেন, তাতে কিন্তু সমস্যার সমাধান হবে না। আজকে হাওড়া সংবাদপত্রের শিরোনাম হচ্ছে দিনের পর দিন কেন? গত কয়েক মাস ধরে সেখানে কংগ্রেস সি পি এম-এর লড়াই হচ্ছে না, কংগ্রেস আর.এস.এস.র লড়াই হচ্ছে না, সেখানকার সমাজবিরোধিরা মাথা চাড়া দিয়ে উঠেছে, তারা থানাগুলিকে দখল করে নিয়েছে। পুলিশের সঙ্গে যোগসাজস করে সমাজবিরোধিরা একের পর এক অসামাজিক কাজগুলি করে যাচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে যে ১৯ তারিখে সেখানে একটা বিস্ফোরণ ঘটনা ঘটে গিয়েছে এবং একটি ছেলে নাম তার প্রান্তিক মুখার্জি তিনি সমাজবিরোধিদের দ্বারা আক্রান্ত হয়ে নিহত হন। মুখ্যমন্ত্রী তো এখানে একটা স্টেটমেন্ট দিয়ে চলে গেলেন, তাই স্মরণ করতে বলব সেই ৬৭ সালের ঘটনা যখন নুরুল ইসলাম মারা গিয়েছিলেন পুলিশের গুলিতে তখন বিচার বিভাগীয় তদন্তের দাবি তুলেছিলেন, আজকে আমরাও বলছি এর সত্য উদ্ঘাটন হোক, যে ছাত্রকে গুলি করেছে সে অন্যায় করেছে। শুধু পুলিশকে ট্রান্সফার করে, এস.পি.কে ট্রান্সফার করে, এ.এস.পি.কে ট্রান্সফার করে এই সমস্যার সমাধান করা যাবে না। যদি সৎ চিন্তা থাকে যদি সমাজবিরোধী দমনে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হয় তাহলে বামফ্রন্ট তথা সি পি এম দলের মুখ্যমন্ত্রী অসাড় বিবৃতি এখানে প্রত্যাহার করতে বলুন। আজকে আমরা যে দাবি করছি এম.এল.এর বিচার বিভাগীয় তদন্ত, সেই বিচার বিভাগীয় তদন্ত কমিটি গঠন করুন। তাহলে সত্যের উদ্ঘাটন হবে স্যার। স্যার, তিনি বললেন যে একজন এস.পি. ছিলেন দীর্ঘদিন আগে, তাঁর নেতৃত্বে এই অবস্থা ঘটেছে। এস.পি. দীর্ঘদিন ধরে ছিলেন, উনি এ.এস.পি. ছিলেন, এস.আর.পি. ছিলেন, তারপর এস.পি. হলেন। কিন্তু কাদের নিয়ে করলেন স্যার? তিনি হাওড়াতে ডি.এস.আর.পি ছিলেন, এ.এস.পি. ছিলেন, এস.আর.পি. হলেন, সেখান থেকে এস.পি. হলেন। এই কয়েক বছরে তিনি যে হাওড়াতে কাজকর্ম করেছেন, এই অসামাজিক কাজকর্ম রুখতে তিনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। তাঁকে এস.পি. করা হলো কোন উদ্দেশ্যে? এটা আমি বুঝতে পারছি না। এই অযোগ্য, অপদার্থ সি পি এম পার্টি থেকে কেন আজকে এস.পি. করে আনা হলো? তাই স্যার, আজকে আমরা বিচার বিভাগীয় তদন্ত চাইছি, কংগ্রেসের পক্ষ থেকে। আমরা দৃপ্তকণ্ঠে বলতে চাইছি বিচার বিভাগীয় তদন্ত ছাড়া এই সমস্যার সমাধান হবে না এবং সত্যের উদ্ঘাটন হবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উত্তরবাংলার কান্ত আলিপুরদুয়ার এর

কিছু সমস্যার প্রতি আপনার মাধ্যমে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবাংলা এমনিতেই যোগাযোগ বিচ্ছিন্ন, যারজন্য উত্তরবাংলা বিভিন্ন অসুবিধার মধ্যে অতিবাহিত করেন সাধারণ মানুষ। লক্ষ লক্ষ মানুষ এখনে বসবাস করেন কিন্তু প্রকৃত পক্ষে রাজধানীর সঙ্গে যোগাযোগ এর প্রচন্ড অসুবিধা। আলিপুরদুয়ার জাংশন একদা অবিভক্ত বাংলা দেশের অন্যতম ভালো এবং খুব কার্যকর জাংশন ছিল। সেটা পরবর্তীকালে ব্রডগেজ হওয়ার দরুন সেটা অনেকটা নিষ্প্রভ। নিউ আলিপুরদুয়ার থেকে আলিপুরদুয়ারের দুরত্ব মাত্র ২ কিলোমিটার, সেই দুই কিলোমিটার রাস্তা যদি ব্রডগেজ করে দেওয়া হয় তাহলে অনেক সুবিধা হয় এবং সেখানে যে সেড আছে, সেখানে যে ক্যারেজ রয়েছে সেগুলি তাহলে ব্যবহার করা যায়। তারপর এক্সপ্রেস যেটা ছিল আগে সেই নর্থবেঙ্গল এক্সপ্রেস পরবর্তীকালে আমরা দেখেছি জনতা এক্সপ্রেস সেটা বন্ধ হয়ে গেছে। তা ছাড়া উত্তরবাংলা থেকে কলকাতা যাতায়াতের জন্য প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছেন। শুধু এই নয়, আমরা লক্ষ্য করছি যখন আসামে গন্ডগোল হয়, এর আগে অ-গ-প যখন গন্ডগোল করেছিল পরবর্তীকালে বোড়ো আন্দোলন হয়েছিল সেখানে দেখা যাচ্ছে সাধারণ মানুষ আমরা আসতে পারছি না। যখন আমি প্রথম এখানে ১৩ তারিখ আসবো, ৫ ঘন্টা ট্রেন লেট ছিল। সঙ্গত কারণেই আমি উত্তরবাংলার পক্ষ থেকে অনুরোধ করবো এই আলিপুরদুয়ার জাংশনকে ব্রডগেজে রূপান্তরিত করবার জন্য। মাত্র ২/৩ কিলোমিটার ব্রডগেজ করলেই এখানে ক্যারেজ রয়েছে, এখানে যে লোকো সেড রয়েছে যে ক্যারেজ রয়েছে, এবং লোকো সেডে অসংখ্য মানুষ চাকরিবিহীন অবস্থায় কাজ করছেন। আমি আজকে অনুরোধ করছি যে বিপ্লবী ক্ষুদিরাম, প্রফুল্লচাকীর নামে একটা এক্সপ্রেস ট্রেন চালু করা হোক এবং এই ব্যাপারে আমি রাজ্য মন্ত্রীসভার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে কেন্দ্রীয় সরকারকে উপযুক্ত ব্যবস্থা নিতে এই ব্যাপারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পেট্রোল এবং ডিজেলের যে অভাব এবং ট্যাংকার ধর্মঘট এটা নিয়ে আজকে কোলকাতায় নয়, সারা পশ্চিমবাংলার জনজীবন অচল অবস্থায় এসেছে। দুর্ভাগ্য যে পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ালো কেন্দ্রীয় সরকার, আর আমাদের পশ্চিমবাংলার অপদার্থ মুখ্যমন্ত্রী উনি বলছেন আজকে প্রগতিশীল বাজেট হয়েছে, এবং তারপরেই উনি বলছেন অর্থাৎ তাঁর চৈতন্যের উদয় হয়েছে এটা ঠিক হয়নি, এটাকে কমাতে হবে।

[2-50—3-00 P.M.]

আজকে ট্যাংকার ধর্মঘট হয়ে আছে, সব সময় এই সরকারের টেনডেন্সি হচ্ছে পুলিশ দিয়ে চালতে হবে—পরীক্ষা কেন্দ্রে পুলিশ, মড়া পোড়ানোর ব্যাপারে শ্মশানে পুলিশ, এ্যাসেম্বলীর চারিদিকে পুলিশ, ট্যাংকার নিয়ে আসার জন্য আজকে দেখলাম শ্যামল বাবু পুলিশ নিয়োগ করেছেন, পুলিশ দিয়ে ট্যাংকারগুলি চালিয়ে নিয়ে আসবেন। আজকে জনসাধারণের সহযোগিতা না নিয়ে শুধু পুলিশের উপর ভরসা করে সরকার চালানোর জন্য এই অবস্থা দাঁড়িয়েছে। সব জায়গায় পুলিশকে ব্যবহার করে করে পুলিশ নিজেদের ক্ষমতার অপব্যবহার করছে। আজকে

চারিদিকে ক্রাইসিস, আপনারা পুলিশ দিয়ে চালাচ্ছেন। আপনারা পুলিশি অপব্যবহার, পুলিশের খারাপ কাজ বন্ধ করুন, মানুষকে সঙ্গে নিন, দরকার হলে তাদের হাতে পায়ে ধরে এই সমস্যা মেটান। সমস্ত জিনিসের দাম হুহু করে বেড়ে যাচ্ছে। এই অবস্থায় পুলিশকে ব্যবহার না করে আলোচনার মাধ্যমে সমস্যা সমাধানের চেষ্টা করুন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার, স্যার, এটা স্বাভাবিক যে পেট্রোল ডিজেল যারা বহন করে সেই ট্যাংকারের স্ট্রাইকের ফলে একটা উদ্বেগের সৃষ্টি হবে। আমরা ৪/৫ দিন অপেক্ষা করলাম, যদিও বিরোধটা আমাদের সঙ্গে নয়—বিরোধটা ইন্ডিয়ান অয়েল কর্তৃপক্ষের সঙ্গে ট্যাংকারের মালিকদের। কিন্তু যখন দেখলাম সবই যুক্তির বাইরে গেছে তখন আমাদের প্রশাসনিক ব্যবস্থা নেওয়া ছাড়া গত্যন্তর ছিল না। মাননীয় সদস্য সত্য বাপুলি যে বক্তব্য বলেছেন সেই সম্পর্কে আমি জানাচ্ছি যে যাঁরা প্রকৃত মানুষ এমন কিছু ড্রাইভার গাড়ি চালানোর জন্য সেখানে উপস্থিত ছিলেন, তাঁরা অমানুষদের মতো চিৎকার করেননি। এর ফলে আজকে সকালবেলায় ট্যাংকার যাদের আছে তারা ধর্মঘট ভেঙ্গে দিয়ে ডিজেলের স্বাভাবিক চলাচল শুরু করেছে। এই অবস্থার পরিণতির জন্য আমাদের কারুর হাতে-পায়ে ধরতে হয়নি, সত্য বাবুর সাঙ্গপাঙ্গদের আমার হাতে-পায়ে ধরতে হয়নি, তারা আনকন্ডিশন্যালি ধর্মঘট উইথড্র করেছে।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমরা বিধানসভার সদস্যরা এখানে বিভিন্ন এলাকার উন্নয়নের জন্য বিভিন্ন সমস্যা নিয়ে মেনসন করে থাকি। অনেক সময় তখন মন্ত্রী মহাশয়রা উপস্থিত থাকেন না, নাও থাকতে পারেন, কিন্তু পরিষদীয় মন্ত্রী থাকেন। আমার প্রশ্ন যে আমরা উল্লেখপর্বে যে মেনসন করে থাকি সেগুলির সভার নিয়ম অনুযায়ী প্রথা অনুযায়ী কোনও কার্যকর মূল্য আছে, না, আমাদের অরণ্যে রোদন হয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রশ্ন সাধারণ মানুষ যখন মন্ত্রী মহাশয়কে একটা চিঠি দেন তখন তাঁরা তার একটা প্রাপ্তি স্বীকার পান এবং তার থেকে একটা গাইডেন্স, ডাইরেকসন পান। কিন্তু আমরা বিধানসভার সদস্যরা জনসাধারণের স্বার্থে যেসব প্রশ্ন তুলি তার কোনও জবাব বা তার সম্পর্কে মন্ত্রী মহাশয় আকৃষ্ট হলেন কিনা বা মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা গ্রহণ করলেন আমরা বিধান সভার সদস্যরা তাঁর কাছে একটা উত্তর আশা করতে পারি। আমি পরিষদীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব আমরা যা উল্লেখ করে থাকি বিধান সভায় সেই সম্পর্কে বিভাগীয় মন্ত্রী বা দপ্তর কি করলেন সেই সম্পর্কে একটা উত্তর যাতে আমরা সদস্যরা পাই সেটা আশা করব।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮ শে জানুয়ারি চন্দননগর থানার অন্তর্গত মানকুন্ডুতে জনৈক স্বপন দে মহাশয়ের ১২ বছরের কণ্যাকে সি পি এমের যুব সংস্থা ডি ওয়াই এফের কয়েকজন সমাজ বিরোধী ধর্ষণ করেছে। এবং ধর্ষণ করার পরে সেই ভদ্রলোককে থানায় অভিযোগ করতে দেওয়া হয়নি। ১২

ফেব্রয়ারি আমি চন্দননগর মহকুমা শাসকের কাছে গন ডেপুটেশন দিয়ে পুলিশকে বাধ্য করেছি সেই সমস্ত আসামীদের গ্রেপ্তার করতে এবং কিছু আসামী এখনো গ্রেপ্তার হয়নি। ডি.ওয়াই.এফের সক্রিয় সদস্যরা ১২ বছরের মেয়েকে ধর্ষণ করেছে এবং লজ্জার কথা হল এই, চন্দননগর বিধানসভার মাননীয় মহিলা সদস্যা তিনি কিন্তু এই বিষয়ে কোনও উচ্চবাচ্য করছেন না। চন্দননগর কমুনিষ্ট পার্টি, সি.পি.এম-এর মহিলা সমিতিও এর কোনও রকম প্রতিবাদ করেনি আজ পর্যন্ত। সেই ভদ্রলোককে মানুকুন্ডু থেকে বের করে দেওয়া হয়েছে। তার বাড়ি ভেঙ্গে লুঠ করা হয়েছে। তিনি এখন ভদ্রেশ্বরে আছেন। তাকে খুন করবার ভয় দেখানো হচ্ছে। ডি.ওয়াই.এফের সদস্য যারা ধর্ষণ করেছে পুলিশ প্রোটেকশনে তারা ঘুরে বেড়াচ্ছে। মাননীয় পুলিশমন্ত্রীকে আমি অনুরোধ করছি যে, অবিলম্বে তাদের গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক, আর তা যদি না করা হয় তাহলে আগামী দিনে আমরা আরও তীব্র আন্দোলনে নামব।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুতর ঘটনার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০ তারিখে কলকাতার ন্যাশনাল মেডিকেল কলেজে একটি অত্যন্ত গুরুতর ঘটনা ঘটে যায়। সেখ বরকত আলি নামে একজন অত্যন্ত গরীব বস্তিবাসী ওখানে ডাক্তার দেখিয়ে ভর্তি হতে যান। তাকে ফ্রি বেডে ভর্তি করার অর্ডার দেওয়া হয়। তাকে দু ঘন্টা বসিয়ে রেখে ভর্তি করার যে অর্ডার দেওয়া হয়েছিল সেই অর্ডারটি এক শ্রেণীর কর্মচারী তার কাছ থেকে নিয়ে নেয়। তাকে বলা হয় ফ্রি বেড দেওয়া যাচ্ছে না, পেয়িং বেডে ভর্তি হতে হবে এবং তার কাছ থেকে ৪০ টাকা নেওয়া হয়। ৪০ টাকা নেবার পরে তাকে বেড নং পি-২৩তে যেতে বলা হয়। সে যখন ঐ রুমে যায় তখন সেখানকার সিস্টার তাকে বলে এই বেডে অন্য পেসেন্ট রয়েছে। আপনাকে কে এখানে ভর্তি করল? এমন সময় যে ডাক্তার তাকে ফ্রি বেডে ভর্তি করবার অর্ডার দিয়েছিলেন সেই ডাঃ ডি.এন. রায় হঠাৎ সেখানে এসে উপস্থিত হন। তিনি তখন পেসেন্টকে জিজ্ঞাসা করেন, আপনি কি করে এখানে এলেন? আমি তো আপনাকে ফ্রি বেডের অর্ডার দিয়েছি। সেখ বরকত আলি তখন ঘটনাটি ডাক্তারবাবুকে বলে এবং কর্মচারিরা তাকে বলে যে এখানে সিট নেই। তুমি এখনি ৪০ টাকা নিয়ে এসো, তোমাকে ভর্তি করার ব্যবস্থা করব। এই কথা শুনে ডাক্তারবাবু ক্ষুব্ধ হন এবং কোন কর্মচারী এই রকম করছে তাকে চিহ্নিত করবার জন্য ডাকেন। তাকে চিহ্নিত করবার পরে একদল কর্মচারী সমাজবিরোধিদের নিয়ে ডাক্তারবাবুর উপর আক্রমণ করবার জন্য চড়াও হয়ে উঠতে দেখা যায়। তাকে ফ্রি বেডে ভর্তি না করে পেয়িং বেডে ভর্তি করার যে লিস্ট করেছিল—এখন তাকে থ্রেট করা হচ্ছে তুমি যদি ভর্তি না হয়ে হাসপাতাল থেকে বেরিয়ে না আসো তাহলে তোমার বিপদ হবে। বরকত আলি গরীব মানুষ। সেখান থেকে সে বেরিয়ে আসে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, হাসপাতালগুলির কি অবস্থা হয়েছে সেটা আপনি একটু লক্ষ্য করে দেখুন। বাইরের সমাজবিরোধীদের নিয়ে একদল হাসপাতাল কর্মচারির দুর্নীতি চক্র গড়ে উঠেছে। এটা তারই একটা দৃষ্টান্ত। আমি এর তদন্ত চাই। সমস্ত কাগজপত্র আপনার কাছে জমা দিয়ে আসছি। সেখ বরকত আলি গরীব মানুষ,

চিকিৎসা করাতে পারছে না। আমাদের কাছে এসে কান্নাকাটি করছে। তাকে ভর্তি করা হয়েছে বলে অর্ডার বেরিয়ে গেছে, অথচ দেখা যাচ্ছে সেখানে পেসেন্ট নেই। কি করে এই ঘটনা ঘটল? এর সমস্ত কাগজপত্র রয়েছে। এর যে বেড নং দেওয়া হয়েছে তা হল পি-২৩, অথচ দেখা যাচ্ছে সেখানে পেসেন্ট ভর্তি হয়ে আছে। তাকে হাসপাতাল থেকে বেরিয়ে আসার জন্য থ্রেট করা হচ্ছে। ২০ তারিখে ন্যাশনাল মেডিকেল কলেজে কি ঘটনা ঘটেছিল সেটা আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাই। ডাঃ ডি.এন. রায়কে ঘেরাও করে মারবার যে অপচেষ্টা করা হয়েছে তার তদন্ত করার ব্যবস্থা করা হোক। এবং তদন্ত করে যারা এর সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। যারা আজকে বামফ্রন্ট সরকারকে অপদস্ত করার জন্য চক্রান্ত করছে তাদের কঠোর হস্তে দমন করার জন্য স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনাকে আমি কাগজপত্রগুলি দিচ্ছি, এগুলি নিয়ে তদন্ত করা হোক এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এ বিষয়ে একটি বিবৃতি হাউসে রাখুন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00—310 P.M.]

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত জানুয়ারি এবং ফেব্রয়ারি মাসের প্রথম সপ্তাহে মুর্শিদাবাদে ব্যাপক বৃষ্টি এবং শিলাবৃষ্টি হবার ফলে রবিশস্যের দারুন ক্ষতি হয়েছে। সেখানে গম, তিষি, আলু নষ্ট হয়ে গিয়েছে। গমের ফলন হয়নি। আম ও লিচুর মুকুল পড়ে গিয়েছে। স্যার, আপনি জানেন যে মুর্শিদাবাদ আমের জন্য বিখ্যাত এবং এই আম বিদেশে রপ্তানি করা হয়। এ বছর মুর্শিদাবাদের সেই আম পাওয়া যাবে না। রবিশস্যের ব্যাপক ক্ষতি হবার ফলে সেখানকার চাষীরা দারুন আর্থিক সংকটের মধ্যে পড়েছে। আমরা জানি যে রাজ্য সরকার শস্যবিমা চালু করেছিলেন মাত্র কয়েকটি ব্লকে যদিও সেটা সঠিকভাবে রূপায়িত হয়নি এবং চাষিরা ক্ষতিগ্রস্ত হলে টাকা পায়না। ব্লকওয়ারি যে শস্যবিমা চালু আছে সেখানে অন্ততঃ ৫০ ভাগের বেশি ক্ষতি না হলে সেই ব্লককে ক্ষতিগ্রস্ত বলে স্বীকার করা হয় না। সেখানে যাতে মৌজাওয়ারি বা পঞ্চায়েতওয়ারি শস্যবিমা চালু হয় সেটা দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। বন্যা, খরা, অতিবৃষ্টি, শিলাবৃষ্টির ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হলে শস্যবিমার টাকা তারা যাতে ঠিক মতন পেতে পারেন সেটা দেখার জন্য আমি দাবি জানাচ্ছি। যেখানে শস্যবিমার মাধ্যমে দেওয়া সম্ভব নয় সেখানে সরকারের কোনও প্রকল্পের মাধ্যমে যাতে ক্ষতিগ্রস্ত চাষীরা সাহায্য পেতে পারেন সেই ব্যবস্থা করার জন্য কৃষিমন্ত্রীর কাছে আমি দাবি রাখছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর তথা সমগ্র মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় আইনশৃঙ্খলার অবস্থা খারাপ হয়ে গিয়েছে। আপনারা ভালো কাজ কিছুই করেন না তা নয় কিন্তু সেখানে আইনশৃঙ্খলার অবনতি হলেই মুশকিল হয়। আমার কেন্দ্রে-

দেগঙ্গার চাঁপাতলা অঞ্চলে গোসাইপুর হাটখোলায় হাটের দিন একটি ঘটনা ঘটে যায়। হাসিম আলি একজন ভদ্রলোক হাটের দিন সাইকেল সারানোর জন্য হাটের ওখানে গিয়েছিলেন। সেই সময় কয়েক হাজার মানুষের সামনে তাকে পিটিয়ে হত্যা করা হয়। পুলিশ যথারীতি নিষ্ক্রিয়। সেখানে হাট বন্ধ হয়ে গিয়েছে এবং মানুষ ভয়ে ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছে। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন কাজে ব্যস্ত থাকেন কিন্তু তিনি যদি প্রশাসনের দিকে দৃষ্টি না দেন এবং তার ফলে পুলিশ যদি এইভাবে নিষ্ক্রিয় হয়ে পড়ে তাহলে হয়ত হাওড়ার মতন বিস্ফোরণ অন্য জায়গাতেও ঘটতে পারে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, তিনি পুলিশ ও প্রশাসনের কাজের প্রতি দৃষ্টি দিন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত বিতর্কিত বিষয় যা সম্প্রতি সারা ভারতবর্ষে আলোড়ন সৃষ্টি করেছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য—পশ্চিমবঙ্গের প্রধান শাসকদল যে কোনও উপায়ে প্রভুত্ব সম্পত্তির মালিক হয়েছে। কি পদ্ধতিতে সেই সম্পত্তি এসেছে, কেন সেই সম্পত্তি হল, জনগনের সম্পদ লুঠ করে, না সরকারের নিয়োগের টাকা লুঠ করে, না কি বিভিন্ন উন্নয়নমূলক কাজকে কাগজকলমে দেখিয়ে—এই নিয়ে বিতর্ক হয়। যা বিতর্কিত বিষয় সেটা হল ভারতসরকারের রেভিনিউ ইন্টালিজেন্স শাখা বিশেষ তদন্ত করার পর ভারতসরকারের অর্থ দপ্তরে সেই রিপোর্ট জমা দিয়ে বলেছে যে একটা ভয়ঙ্কর ব্যাপার—প্রায় দুশো কোটি টাকা পশ্চিমবঙ্গের মার্কসবাদি কমিউনিস্ট পার্টির আজকে স্থাবর সম্পত্তির পরিমান। এই যদি অবস্থা হয়, আপনি জানেন যে কিছুদিন আগেও আলিপুর ট্রেজারি নিয়ে, নাজিরখানা নিয়ে বিতর্ক হয়েছিল তার রিপোর্ট এখনও জমা পড়েনি এই বিধানসভায় ঘোষণা সত্বেও। তারপরে এই মারাত্মক রিপোর্ট কিছুদিন আগে আমাদের একটা বাংলা সংবাদপত্র বর্তমান এবং ভারতবর্ষের একটা দৈনিক হিন্দুস্থান টাইমসে এই সংবাদ পরিবেশন করেন এবং এই নিয়ে চারিদিকে বিতর্ক শুরু হয়েছে। আমি মনে করি এই শাসকদল যারা পশ্চিমবঙ্গে ১৩ বছর রাজত্ব চালাচ্ছে, এটা আমার অভিযোগও এরা গ্রামস্তর থেকে রাজ্যের প্রধান কেন্দ্রবিন্দু পর্যন্ত কোটি কোটি টাকার সম্পদ লুঠ করেছে, উন্নয়ন মূলক কাজের টাকা লুঠ করেছে এবং সারা পশ্চিমবঙ্গকে একটা ভয়াবহ বিপদজনক অবস্থায় পৌছে দিয়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে দাবি করছি যে যদি ইন্ডিয়া এক্সপ্রেস এবং হিন্দিতে প্রকাশিত সামান্য একটা সংবাদের শিরোনামার জন্য ভারতবর্ষের সর্বোচ্চ আইনসভা কিম্বা লোকসভাতে তদানিন্তন সরকার বিরোধী দলের দাবি মেনে নিয়ে সর্বদলীয় কমিটি করে তদন্ত করতে পারেন তাহলে এই বিধান সভা থেকে আপনাকে চেয়ারম্যান করে সমস্ত দলকে নিয়ে।

"পরবর্তী স্পিকারকে ডাকায় মাইক বন্ধ হয়ে যায়"

**মিঃ স্পিকার ঃ** তুহিন কুমার সামন্ত। Not present. I call upon Dr. Tarun Adhikary.

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে

আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি বিগত কয়েকদিন যাবত পশ্চিমবাংলার বিভিন্ন কলেজের নির্বাচনকে কেন্দ্র করে কলকাতা এবং তার পার্শ্ববর্তী জেলা সমূহে নির্বাচনের নামে একটা প্রহসন চলছে। এস.এফ.আই বন্ধুরা নির্বাচনে হেরে যাবার ফলে বাইরের গুন্ডা বাহিনীর সাহায্য নিয়ে জোর করে এবং অত্যাচার করে, হুমকী দিয়ে কোথাও কোথাও নির্বাচন বন্ধ করে দিচ্ছে, কোথাও কোথাও নির্বাচনের নমিনেশন ছাত্রছাত্রীরা জমা দিয়েছে সেগুলি ভয় দেখিয়ে প্রত্যাহার করে নেওয়ার চেষ্টা হচ্ছে, কোথাও কোথাও নির্বাচনকে সর্বাঙ্গীন ভাবে বন্ধ করে দেওয়া হচ্ছে। আজকে প্রশাসনকে সামনে রেখে গুন্ডা বাহিনীর সাহায্য নিয়ে সারা পশ্চিমবাংলায় গণতন্ত্রের উপরে এইভাবে বলাৎকার চলছে। এই রকম ঘটনা আজকে নৈহাটি ঋষি বঙ্কিম চন্দ্র কলেজে হতে চলেছে। আগামী ২৭ তারিখ এখানে নির্বাচন। সেই নির্বাচনকে কেন্দ্র করে গত ১৫ই নমিনেশন জমা দেওয়ার দিন থেকে ২২ তারিখ উইথড্রর দিন পর্যন্ত ছাত্রছাত্রী যারা প্রার্থী তাদের বাড়িতে বাড়িতে গিয়ে হামলা করে হুমকী দিয়ে তাদের নমিনেশন প্রত্যাহার করানোর চেষ্টা হচ্ছে এবং নির্বাচন থেকে সরিয়ে দেবার জন্য চেষ্টা চলছে। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করবো যে এই ব্যাপারে অবিলম্বে তদন্ত করা হোক এবং যাতে শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হতে পারে এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**Mr. Speaker :** Now Shri Fazle Azim Molla please—not present. Now I call upon Shri Sudip Bandyopadhyay.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে যে শিক্ষকদের বয়সকে কেন্দ্র করে বামফ্রন্টের শরিকদলগুলির মধ্যে যে মত পার্থক্য আছে তা আজকে প্রচন্ড ভাবে প্রতিফলিত হয়েছে। শিক্ষকরা ৬০ বছর না ৬৫ বছরে অবসর নেবেন, এই নিয়ে ছাত্রনেতা বিবৃতি দিচ্ছেন যে ৬০ বছরের আগেই শিক্ষকরা মানসিক দিক থেকে প্রতিবন্ধী হয়ে পড়েন। শ্রমিক নেতা বিবৃতি দিচ্ছেন যে ৬০ বছর পর শিক্ষকরা তাদের আসনে বসে ঝিমিয়ে পড়েন। কৃষক এবং গণসংগঠনগুলিকে লেলিয়ে দেবে বলে সি.পি.এম রাজ্য নেতা হুমকী দিচ্ছেন। সর্বোপরি মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন যে অনেক আন্দোলন হয়েছে, এবারে শিক্ষকরা পড়াতে যান। তার ভাবটা এই রকম যে শিক্ষকরা এতদিন কলেজে, স্কুলে পড়াতে যেতেন না, তারা কেবল রাজনীতিতে মেতে থাকতেন। আজকে হঠাৎ যেহেতু এ.বি.টি.এ এবং সি পি এমের ভূমিকা শিক্ষকদের ৬৫ বছর বয়সের পক্ষে নয় সেই কারণে মুখ্যমন্ত্রী এই এক পেশে মনোভাব গ্রহণ করেছেন। আমার মনে হয়েছে যে মুখ্যমন্ত্রীর এই মনোভাব অশোভন এবং শিক্ষার পরিপন্থী। মুখ্যমন্ত্রীর কাছে আমাদের যা প্রত্যাশা ছিল যে তিনি শিক্ষকদের মনোভাব আরও গভীর ভাবে উপলব্ধি করে ৬০ বছর বা ৬৫ বছরের বিষয়টা সম্পর্কে সিদ্ধান্তে উপনীত হবেন কিন্তু সেটা তিনি পেরে ওঠেন নি। তা তিনি পারেন নি। আর.এস.পি.র জনৈক বিধায়ক বিবৃতি দিলেন, ফরওয়ার্ড ব্লকের মন্ত্রী বিরোধী ভূমিকা গ্রহণ করেছেন, বলা হয়েছে পেছন থেকে ছুরি মারা

হয়েছে, এই সমস্ত মন্তব্য, পাল্টা মন্তব্য হচ্ছে। যে শিক্ষক সমাজের কাছ থেকে সমাজ অনেক প্রত্যাশা নিয়ে বসে থাকে, সরকারের এই মনোভাবে তাঁরা বিভ্রান্ত হয়ে পড়েছেন, ফলে সমগ্র রাজ্য ব্যাপী যে পরিস্থিতির উদ্ভব হয়েছে, আমি আবেদন করবো, মুখ্যমন্ত্রী বিষয়টি অবিলম্বে সহনশীল মনোভাব নিয়ে বিচার বিবেচনা করুন।

[3-10—3-20 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ শে জানুয়ারি বারুইপুর কেন্দ্রের দমদমা গ্রামে প্রায় পাঁচ হাজার লোক বোমা, লাঠি, বল্লম, টাঙি, পাইপগান, পেট্রল প্রভৃতি নিয়ে, মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে গ্রামটিকে ঘেরাও করে এবং ঐ গ্রামের ৪০টি বাড়ি তারা পুড়িয়ে দেয়। সেখানকার সব গোয়াল ঘর, ধানের গোলা, এবং শয়ন ঘর পুড়িয়ে দেয়। ধান চাল লুঠপাঠ করে, ধন সম্পত্তি লুঠপাট করে। সেই গ্রামে এর ফলে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। এই ঘটনা পুলিশের সামনে ঘটেছে। সেখানে যখন এই ঘটনা ঘটে তখন এ্যাডিশন্যাল এস.পি. দক্ষিণ ২৪ পরগনা এবং ও.সি., সি.আই. বারুইপুর এরা উপস্থিত ছিলেন। কিন্তু তাসত্বেও সেই সমস্ত দুষ্কৃতদের কেউ বিরত করতে পারেনি। যে মানুষগুলো এই কাজগুলো করলো তারা সি.পি.এম. পার্টির ঝান্ডা নিয়ে গিয়ে ঘেরাও করে, ধানচাল লুঠ করে এবং ধানের গোলা পুড়িয়ে দেয়। গোটা দমদমা গ্রাম গত দু'মাস ধরে একটা মহাশ্মশানে পরিণত হয়ে রয়েছে। প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় তিনি গ্রামটি পরিদর্শন করে এসেছেন কিন্তু আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী সভার কেউ সেই গ্রামটি এখনও পর্যন্ত পরিদর্শন করতে যাননি। সেখানে পাঁচ শত মানুষ ঘর ছাড়া, তাদের রিলিফের কোনও ব্যবস্থা নেই, সমস্ত মানুষের মধ্যে একটা সন্ত্রাস সৃষ্টি হয়েছে। এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গৃহবধূ হত্যার বিষয় হাউসে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি ঘটেছে, গত ১৯শে মার্চ। ঘটনাটি যে পরিবারে ঘটেছে, সেটা একটা স্থানীয় কংগ্রেস আই দলের নেতার বাড়িতে ঘটেছে। সেই নেতার স্ত্রীকে সেই নেতার মা, তার ভাই, ভাই এর স্ত্রী, সকলে মিলে হত্যা করেছে। এই গৃহবধূ খুব সুন্দরী ছিলেন, তার বাবা বিহারী, কিন্তু এই কংগ্রেস নেতা হচ্ছেন বাঙালী। একটা বিহারী মেয়েকে জোর করে বিয়ে করেছে। তার বাবা রাজি ছিলেন না, কিন্তু ঐ কংগ্রেসী নেতা জোর করে মেয়েটিকে বিবাহ করেছে। কিন্তু বিয়ের পরে যৌতুকের জন্য তার উপর অত্যাচার শুরু হয়, তার মায়ের সোনার অলঙ্কারের দাবি সে জানায়, টেলিভিশন, আলমারী, এই সব দাবি এই নেতা করে। কিন্তু মেয়ের বাবা খুবই গরীব, আগে স্টেট ট্রান্সপোর্টের ড্রাইভার ছিলেন, এখন ব্যাঙ্ক থেকে লোন নিয়ে ট্যাক্সি বার করে ট্যাক্সি চালান, তার বাবার দেবার কোনও ক্ষমতা নেই। যৌতুকের দাবিতে সেই গৃহবধূকে সিগারেটের ছ্যাঁকা দিয়ে প্রথমে তার গলাটাকে চোকড্ করে দেওয়া হয়, যাতে সে কোনও জায়গায় কোনও

স্টেটমেন্ট না করতে পারে। তারপর তিলে তিলে তাকে হত্যা করা হয়। তার বাবা যখন তার সঙ্গে দেখা করতে যায় সেই মেয়েটা কথা বলতে পারে না, শুধু চোখ দিয়ে জল পড়ে। এটা করেছে কংগ্রেসের স্থানীয় নেতা, গত ১৯শে মার্চ তারিখে। আসামীকে গ্রেপ্তার করা হয়েছে, ঐ নেতার নাম পার্থ ভট্টাচার্য, ঠিকানা ৬৯, সুরেশ সরকার রোড। পুলিশ কংগ্রেসী নেতা বলে প্রথমে একটু দ্বিধা করেছিল। কিন্তু আমার অনুরোধ এই অপরাধী যেন কঠোর শাস্তি পান।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যে বিষয়ে বলব সেবিষয়ে মাননীয় বিধায়ক ডাঃ তরুন অধিকারী আগেই বলেছেন। আপনি জানেন আমাদের গণতান্ত্রিক ঐতিহ্যের একটা অংশ হচ্ছে কলেজে কলেজে ছাত্র ইউনিয়নের নির্বাচন। পশ্চিমবাংলার কলেজে কলেজে যুযুধান দুই পক্ষ সিপিএম-এর সমর্থনে এস এফ আই এবং কংগ্রেস সমর্থক ছাত্র-পরিষদ। এই লড়াই যদি ছাত্র ফেডারেশন এবং ছাত্র-পরিষদের মধ্যেই সীমাবদ্ধ থাকত তাহলে আমাদের কোনও আপত্তি ছিল না। কিন্তু লড়াইটাকে সিপিএম পার্টি কার্যত এমন জায়গায় টেনে নামিয়েছে যে, তারা কলেজে স্থানীয় সিপিএম গুন্ডাদের এবং পুলিশকে ব্যবহার করে এস.এফ.আই. বিরোধী ছাত্রদের কাছ থেকে জোর করে নমিনেশন পেপার কেড়ে নিচ্ছে, তাদের নমিনেশন বাতিল করে দিচ্ছে। এসব সত্ত্বেও সুদুর মফঃস্বলের কলেজ গুলিতে ছাত্র-পরিষদ বিপুলভাবে জিতছে। মেদিনীপুর, মুর্শিদাবাদের সবকটি কলেজেই ছাত্র-পরিষদ জিতেছে। ডায়মন্ড হারবার, বিদ্যানগরেও তারা জিতেছে। হাওড়ার সিপিএম সাংসদ যে কলেজে পড়ান সেই প্রভু জগবন্ধু কলেজেও ছাত্র-পরিষদ জিতেছে। অথচ কলকাতা এবং কলকাতার আসপাশের কলেজগুলিতে সিপিএম-এর অত্যাচারের সীমা ছাড়িয়ে গেছে। বঙ্গবাসী এবং সুরেন্দ্রনাথ কলেজে সিপিএম-এর গুন্ডাদের অত্যাচারে ছেলেরা কলেজে যেতে পারছে না। কলেজ ইউনিয়নের নির্বাচিত প্রতিনিধিকে পর্যন্ত কলেজে যেতে দেওয়া হচ্ছে না। জোর করে, গুন্ডামি করে, বিভিন্ন কায়দা করে ছাত্র-পরিষদকে হারিয়ে দেওয়া হচ্ছে। সিটি কলেজে এই জিনিস করা হয়েছে, একজন সিপিএম মেম্বার প্রত্যক্ষভাবে এই কাজে যুক্ত আছেন। আমি সিপিএম সদস্যদের কাছে তথা তরুন বন্ধু বংশগোপাল চৌধুরীর কাছে আবেদন করছি—উনি এখনো এস.এফ.আই করেন—নির্বাচনে নির্বাচনী লড়াই করুন, গণতান্ত্রিক মতাদর্শের লড়াই হোক। এটা গুন্ডার লড়াই নয়। আগামী ২৭ তারিখ নৈহাটি কলেজ ইউনিয়নের নির্বাচন এবং ৩০ তারিখ নিউ আলিপুর কলেজে নির্বাচন। এই দুটো কলেজে যাতে শান্তিপূর্ণ নির্বাচন হয় সে জন্য আমি এই হাউসের মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ফেব্রুয়ারি মাসের শেষ পর্যায়ে এবং মার্চ মাসের প্রথম সপ্তাহে নদীয়া জেলার বিভিন্ন এলাকায়, বিশেষ করে তেহট্ট থানা এলাকায় প্রচন্ড ঘূর্ণি ঝড় হয়েছে, শিলা-বৃষ্টি হয়েছে। এর ফলে কৃষি ফসল, বিশেষ করে রবি শস্যের প্রভূতক্ষতি হয়েছে। ছোলা মটর, মুসুর, অড়হর ইতাদি যেগুলি জমিতে ছিল সেগুলি তো নষ্ট হয়েছেই, এমন কি গুদামে যেগুলি ছিল সেগুলি পর্যন্ত নষ্ট হয়েছে। এছাড়াও রাই-

সরষে পর্যন্ত নষ্ট হয়েছে। সাময়িকভাবে বলা যায় আমাদের নদীয়া জেলার যেসব এলাকায় রবি-শস্য জন্মায় সেসব এলাকার চাষীদের সর্বনাশ হয়ে গেছে। অবশ্য এর আর একটা দিক আছে। সেটা হচ্ছে বৃষ্টির ফলে ঐ এলাকার বোরো ধান এবং আখের কিছুটা উপকার হয়েছে। যাই হোক এই অবস্থায় কৃষকদের ক্ষয় ক্ষতির প্রতি আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

## Zero Hour

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি বরাহনগর মিউনিসিপ্যালিটিতে বেআইনীভাবে যেসমস্ত এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে সে গুলির প্রতি আপনার মাধ্যমে আমি পৌরমন্ত্রী তথা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যেই মিউনিসিপ্যাল ইলেকশনের কথা ঘোষণা করা হয়েছে সেই মুহূর্তেই বরাহনগর মিউনিপ্যালিটিতে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইলেকশন ঘোষণার পর গত ১৪.৩.৯০ তারিখে ওখানে ১৭ জনকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। আরও দেখা যাচ্ছে যে, ওখানে যে ৬০০, ৬৫০ জন কর্মি ইতিপূর্বে কাজ করেছে, তাদের মধ্যে থেকে কাউকে নিয়োগ করা হয়নি। সমস্ত নতুন লোকেদের বেআইনীভাবে নেওয়া হয়েছে। ঐ মিউনিসিপ্যালিটিতে একই রাস্তায় সি এম ডি এ এবং গঙ্গা এ্যাকশন প্ল্যানের কাজ চলছে। একই কাজে সি এম ডি এ-র টাকা খরচ হচ্ছে, আবার গঙ্গা এ্যাকশন প্ল্যানেরও টাকা খরচ হচ্ছে। ওখানে কয়েকটি কারখানার নিজস্ব জমি কারখানা তুলে দিয়ে বা কমিয়ে দিয়ে প্লট করে বা ফ্ল্যাট বাড়ি করে বিক্রি করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বরাহনগর মিউনিসিপ্যালিটির নির্বাচনের আগে যেভাবে দুর্নীতি করা হচ্ছে আমি তার বিরুদ্ধে প্রতিবাদ করছি এবং আমার কাছে যে সমস্ত কাগজপত্র আছে সেগুলি আমি দিচ্ছি। আপনি মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুকে এই বিষয়ে বলুন।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের অধীন দমদম বাজার উত্তর কলকাতার একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বাজার। এটি ১০০ বছরের পুরানো বাজার। এই বাজারটির গুরুত্ব অত্যন্ত বেশি তার কারণ হচ্ছে, দমদম স্টেশনের পাশে রয়েছে মেট্রোরেল জংশন এবং তার পাশে রয়েছে সার্কুলার রেলের জংশন। অথচ এই বাজারটির অত্যন্ত করুণ অবস্থা, সামান্য জল সেখানে পাওয়া যায় না, ঐ বাজারে সাড়ে ৩০০ ব্যবসায়ী রয়েছেন, তাঁরা জল পান না। স্থানীয় লোকেরা মধ্যবিত্ত লোকেরা ঐ বাজার থেকে বাজার করেন। তাঁদের দাবি হচ্ছে, ঐ দমদম বাজারটিকে সুপার মার্কেট করতে হবে। এই দাবি নিয়ে তাঁরা আন্দোলন করছেন। ইতিমধ্যে তাঁরা মাননীয় পৌরমন্ত্রীকে এই ব্যাপারে রিপ্রেজেনটেশন দিয়েছেন এবং বলেছেন, কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এদিকে নিউ-মার্কেট এবং বড়বাজারকে সুপার মার্কেট করেছেন, অথচ দমদম বাজারটি এখন পর্যন্ত সুপার-মার্কেট করা হল না। তাই আমার দাবি হচ্ছে, দমদম বাজারটিকে সুপার মার্কেট করতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বর্তমান কেন্দ্রীয় সরকার ক্ষমতায় আসবার পর ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব করার সিদ্ধান্ত ঘোষণা

করেছেন এবং বর্তমান বাজেটেও সেই কৃষি ঋণ মকুবের কথা ঘোষণা করা হয়েছে। ইতিমধ্যে ভারতবর্ষের বেশ কিছু রাজ্যে এই সিদ্ধান্ত কার্যকর করা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় আজ পর্যন্ত এই কৃষি ঋণ মকুব করার সিদ্ধান্ত কার্যকর করা দূরে থাক, গ্রামে গ্রামে বিভিন্ন জায়গায় যারা কৃষি ঋণ শোধ করেনি তাদের উপর ফতোয়া জারি হয়েছে এবং বকেয়া ঋণ আদায় করবার জন্য সম্পত্তি ক্রোক করার জন্য চাপ দেওয়া হচ্ছে, নোটিশ যাচ্ছে, এইরকমভাবে মারাত্মক চাপ সৃষ্টি করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্ট সরকার যেখানে গরীব চাষী দরদি বলে দাবি করেন সেখানে এই রকম দরিদ্র চাষীদের উপর ব্যবস্থা গ্রহণ করছেন। তাই আমি বলবো, এই বামফ্রন্ট সরকার কৃষি ঋণ মকুব করার সিদ্ধান্ত কার্যকর করছেন কিনা সেই ব্যাপারে অবিলম্বে সরকারি সিদ্ধান্ত ঘোষণা করুন এবং হাউসে বিবৃতি দিন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি একটি সংবাদ পরিবেশন করছি। গত ১৮ সেপ্টেম্বর, বিধানসভার সিদ্ধান্ত অনুযায়ী পশ্চিমবাংলার ৩টি জেলায়, হুগলি, মালদা এবং বীরভূম আদালতে বাংলা চালু হয়। হুগলি জেলার আদালতে বাংলা ভাষা চালু করার সময় হুগলি জেলার বার-এ্যাসোসিয়েশন আদালত বন্ধ রেখে দেন এবং কোনও উকিল বাংলা ভাষা চালু করার অনষ্ঠানে যাতে না যায় তার জন্য বার-এ্যাসোসিয়েশন সিদ্ধান্ত গ্রহণ করেন। পরবর্তী পর্যায়ে যে সমস্ত আইনজীবী ঐ অনুষ্ঠানে অংশ গ্রহণ করেছিলেন তাদের মধ্যে বেছে বেছে ১২ জনকে বার-এ্যাসোসিয়েশন থেকে বহিস্কার করা হয়। তার মধ্যে আমাকেও বহিস্কার করলেন। বার-এ্যাসোসিয়েশনের এই সিদ্ধান্ত যাতে তাঁরা পরিবর্তন করেন তারজন্য গত ৩ মার্চ, সেখানে একটা সমাবেশ হয় এবং আশে-পাশের কোর্ট থেকে বহু আইনজীবীর পক্ষ থেকে এবং তাঁদের বার-কাউন্সিলের পক্ষ থেকে আবেদন-নিবেদন করা হয়, আইনজীবীদের মধ্যে অনৈক্য সৃষ্টি না করে ঐক্য সৃষ্টি করা হোক এবং এই অগণতান্ত্রিক সিদ্ধান্ত প্রত্যাহার করা হোক। খুবই আনন্দের বিষয় যে, গতকাল তাঁরা বার-এ্যাসোসিয়েশনের সদস্যদের উপস্থিতিতে তাঁদের যে ভুল বোঝাবুঝি হয়েছিল সেটা মেনে নিয়েছেন এবং সমস্ত আইনজীবী ঐক্যবদ্ধ হয়েছেন। যাঁদের তাঁরা বহিস্কার করেছিলেন আবার তাঁদের সদস্য হিসাবে মেনে নিয়েছেন এবং বাংলা ভাষাকে সমর্থন জানিয়েছেন। আদালতের বাংলা ভাষা চালু হওয়ায় তাঁরা আনন্দ প্রকাশ করেছেন। আপনাদের কাছে আমি এই সংবাদ পরিবেশন করলাম।

[3-20—3-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আগে দমদমের ঘটনা বলেছি, এবারে ভাংগড়ের কথা বলতে চাই। হাওড়ার মত ভাংগড়েও গত রবিবার সমাজবিরোধিরা ৭টার সময় প্রায় ১০/১৫ জন ভোজালি, পাইপগান নিয়ে ভাংগড়ের বাজারে—যেখানে ৫ হাজারের মত লোক বাস করে—সেখানে মাণিক পালের দোকানের মধ্যে ঢুকে পড়ে এবং তার কাছ থেকে কয়েকহাজার টাকা লুঠ করে। তারপর মতিউরের দোকানেও কয়েক হাজার

টাকা লুঠপাট করে। এইভাবে পর পর ৪/৫টি দোকানে লুঠপাট করে। ঐ স্থান থেকে ভাংগড় থানা মাত্র ১০০ গজ দূরে, ঘটনার কথা শুনে ও সি এবং অন্যান্য অফিসাররা সঙ্গে সঙ্গে স্পটে চলে আসেন। মাত্র ১০০ গজ দূরে থানা এবং ওঁরা এলেন কিন্তু তাঁরা মাত্র ১০ ফুট দূরে দাঁড়িয়েও একটা ফায়ারও করলেন না। আমার মনে হয় ২৪ পরগনার পুলিশ বিভাগ একেবারে নিষ্ক্রিয় হয়ে গেছে। তাই আমি এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় বাজেটে তেলের দাম বেড়ে যাওয়ায় পরিবহন ব্যবস্থা খুবই বিপর্যস্ত হয়ে পড়েছে এবং বহু বাসও বন্ধ হয়ে গিয়েছে। জনসাধারণ খুবই দুর্ভোগের মুখে পড়েছেন। তার সঙ্গে সঙ্গে ট্যাংকার ধর্মঘট হওয়ায় অবস্থাটা খুবই জটিল হয়ে গিয়েছে। মাননীয় শ্যামলবাবু স্টেটমেন্ট দিলেন যে ট্যাংকার ধর্মঘট উঠে যাবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কেন্দ্রীয় বাজেট রদবদলের কথা বলেছেন, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এটা নিয়ে তিনি যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে ডিল করেন, কারণ বাজেটে তেলের দাম বাড়ায় জিনিপত্রের দাম বেড়ে যাচ্ছে।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫-১১-৮৯ তারিখে মুর্শিদাবাদের খড়গ্রামে নন্দীপুরে কংগ্রেস কর্মি শ্রী আকতার আলিকে সিপিএমের সদস্যরা তাদের কাছে আত্মসমর্পণ করতে বলে, কিন্তু তাদের প্রস্তাবে তিনি রাজি না হওয়ায় তারা তাঁকে খুন করে। খুনের পর পুলিশ তাদের ৪ জনকে এ্যারেস্ট করে। গত কিছু দিন আগে খড়গ্রামের সিপিএমের সমাজবিরোধিরা গত ৪-৩-৯০ তারিখে গ্রামের গ্রাম পঞ্চায়েতের সদস্য হাবিল শেখ কে বলে যে আমাদের নামে যে মামলা চলছে তা তুলে নাও। না হলে তোমাকে গ্রাম থেকে বহিস্কার করা হবে, তোমাকে আমাদের কাছে আত্মসমর্পণ করতে হবে। হাবিল শেখ রাজি না হওয়ায় তাঁর বাড়ি ঘর লুঠ করে, তাঁর স্ত্রী সাহিদাবিবি এবং বাড়িতে যে মেয়েটি কাজ করে ফৈজুননেসা এঁদের কে মার ধোর করে। ফৈজুননেশা বহরমপুর হাসপাতালে এবং সাহিদা বিবি কাঁদি হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। হাবিল শেখের বাড়ি লুঠ পাট হওয়ার পর এখনও সেই গ্রামের প্রায় ১০ জন কংগ্রেসের সমর্থক গ্রাম ছাড়া হয়েছেন, গ্রামে ঢুকতে পারছেন না। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-30—3-40 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, গতকাল আলিপুরে নন-গেজেটেড পুলিশ কর্মচারিদের সভায় আমাদের মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয়, অত্যন্ত বিপ্লবী নেতা, যাঁরা এতকাল পুলিশকে গালাগাল করে ক্ষমতায় বসেছেন, তাঁদের পক্ষে তিনি বলেছেন বামফ্রন্ট সরকারের ক্ষমতার প্রধান ধারক-বাহক হচ্ছেন পুলিশ। এই মন্তব্য প্রশান্তবাবু করেছেন। কয়েকদিন আগে

**পশ্চিমবাংলার স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যেখানে হাওড়ার ঘটনায় পুলিশকে ভৎর্সনা করেছিলেন মন্ত্রী মহাশয় পুলিশের প্রসস্তি গাইলেন। গত ৯ই এপ্রিল, ১৯৮৮তে আমি যখন মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে, ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে কতজন খুন হয়েছে তখন, উত্তরে মুখ্যমন্ত্রী বলেছিলেন।**

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, আপনি জিরো আওয়ারে মেনশন না করে এতো জেনারেল স্টেটমেন্ট করছেন, ডিবেট কখন করবেন? এটা হবে না। নাউ শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি আই.সি.এস.সি. প্রশ্নপত্র ফাঁস হয়েছে। আপনি জানেন যে, আই. সি. এস. সি. প্রশ্নপত্র ফাঁস হবার ফলে হাজার হাজার ছাত্রছাত্রী আজকে ভিকটিম হয়েছেন। তাদের পরীক্ষা সম্পন্ন হয়ে যাবার পর নতুন করে আগামী ২৬ তারিখে কেবলমাত্র কলকাতা শহরের পরীক্ষার্থীদের জন্য পরীক্ষা নেবার ব্যবস্থা হয়েছে। কাগজে পড়েছি, একটিমাত্র স্কুল—লা মার্টিনেয়ার স্কুল থেকে নাকি প্রশ্নপত্র ফাঁস হয়েছে। আবার কখনো কখনো দেখছি, বলা হচ্ছে যে, ৭টি স্কুল থেকে এটা হয়েছে। কিন্তু আমরা জানি, মুষ্টিমেয় কয়েকটি স্কুলের গাফিলতির জন্য আজকে হাজার হাজার ছাত্রছাত্রীকে অসুবিধার সম্মুখীন হতে হয়েছে। এরজন্য অবশ্যই জুডিসিয়াল এনকোয়ারি করা দরকার। কেবলমাত্র ডিটেকটিভ এজেন্সি দিয়ে এনকোয়ারি করে এই সমস্যার সমাধান হবে না। কাজেই এব্যাপারে ডিটেকটিভ এজেন্সির দ্বারা তদন্ত না করে জুডিসিয়াল এনকোয়ারি করা হোক এবং বিষয়টার গুরুত্ব উপলব্ধি করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোবিন্দবাবু একটু আগে যে কথা বলে গেলেন তার ডিটেলসএ না গিয়ে বলছি যে, গোবিন্দবাবু এবং আমরা কয়েকজন ভাঙ্গড়ে গিয়েছিলাম। সেখানে গিয়ে বুঝেছি যে, পুলিশের সঙ্গে ঐসব সমাজবিরোধীদের একটা যোগসাজস আছে। মাত্র ১০ ফুটের মধ্যে থাকা সত্ত্বেও সাধারণ মানুষকে সাহায্য করা তো দূরের কথা, সমাজবিরোধীরা যখন বোমা ফেলতে ফেলতে চলে গেল তখন পুলিশ অফিসাররা, আর্মড পুলিশ অফিসাররা তাদের কাউকে গ্রেপ্তার পর্যন্ত করলেন না। তাদের মুখে রুমাল ঢাকা ছিল, কাজেই তারা যে স্থানীয় সে বিষয়ে আমরা নিঃসন্দেহ। কাউকে গ্রেপ্তার করা হলো না এবং সেই সঙ্গে দেখানো হলো যে, পুলিশ পার্সোনেলকে সাসপেন্ড করা হল। আজও সেখানে কোনও রাঘব বোয়ালের বিরুদ্ধে কোনও এ্যাকশন নেওয়া হয়নি। উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েক বছর আগে প্রয়াত সম্পাদক বলেছিলেন যে, তাঁদের পার্টির সম্পত্তি ১১ কোটি টাকা। তখন আশ্চর্যান্বিত হয়েছিলাম এই ভেবে যে, একটি সর্বহারা পার্টির ১১ কোটি টাকা এলো কোথা থেকে! কিন্তু তারপর দেখলাম, দিল্লির একটি বহুল প্রচারিত সংবাদপত্রে বেরোলো যে, পশ্চিমবঙ্গে সিপিএম পার্টির সম্পদের পরিমান বর্তমানে ২০০ কোটি টাকারও বেশি। কেন্দ্রীয় সরকারের আই.বি রিপোর্ট অনুযায়ী নাকি এটা লিখেছেন। এরফলে চার্লস ক্যুরিয়ান কমিশন, যাঁরা এক সময় সুপারিশ

করেছিলেন যে, কলকাতাকে জাতীয় শহর করা হোক, আজকে তাঁরা যখন দেখলেন, একদিকে সি.পি.এম. পার্টি এই কলকাতা শহর থেকে এই পরিমান সম্পদ বাড়িয়েছেন, অন্যদিকে কলকাতার মেয়র কলকাতার উন্নয়নের জন্য ১৮২৭ কোটি টাকা দাবি করছেন, তখন তাঁরা সেই সুপারিশ প্রত্যাহার করে নিয়েছেন। এইভাবে সর্বস্তরে টাকা লুঠ করে, কলকাতা শহরকে লুঠ করে পার্টির সম্পদ বাড়াবার ফলে আজকে কলকাতা শহরের ভবিষ্যৎ উন্নয়নের রাস্তাই বন্ধ হয়ে গেছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে আছেন। আমরা তাঁর কাছে বিবৃতি দাবি করছি, তিনি বলুন কিভাবে পার্টি এই ২০০ কোটি টাকা করলেন, সি.পি.এম. এই টাকা কিভাবে অর্জন করলেন?

[3-40—4-10 P.M.] (Including adjournment)

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** [****]

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, এই ব্যাপারে আপনি আমার কাছে কোনও নোটিশ দেননি, আই এ্যাম সরি, All will be expunged.

(All this stage the House was adjourned till 4-10 p.m.)

[4-10—4-20 P.M.] (After Adjournment)

## LEGISLATION

### The West Bengal Prohibition of Unlawful Possession of Gift Goods Bill, 1990.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir, with your permission, I beg to introduce the West Bengal prohibition of Unlawful possession of Gift Goods Bill, 1990.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir, with your permission, I beg to move that the West Bengal prohibition of Unlawful possession of Gift Goods Bill, 1990, be taken into consideration.

স্যার, এখানে আমার একটা কথা বলার আছে, সেটা হল এই যে, অনারএ্যাবল মেম্বাররা দয়া করে দেখবেন যে বিল এর পেজ টুতে ক্লজ ৪ এর সেকেন্ড লাইনে একটা প্রিন্টিং মিসটেক আছে। এখানে রিজনএ্যাবল সাসপেকটেড এর পরে টু না হয়ে অফ হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী রিলিফ এবং রিহ্যাবিলিটেশন দপ্তরের পক্ষ থেকে আজ এই যে বিল এখানে এনেছেন, এটি বিভাগীয় মন্ত্রীরই সভায় আনা উচিত ছিল। কেন না, গুরুত্বপূর্ণ বিবেচনা করে যেহেতু সরকার এই

* Note : Expunged as ordered by the chair

বিলটি সভায় আনছেন—প্রথাগত দিক থেকে পরিষদীয় মন্ত্রী যদিও এটি আনতে পারেন, কিন্তু গুরুত্ব বিবেচনা করে এই বিল তাঁরই (বিভাগীয় মন্ত্রী) আনা উচিত ছিল এবং বক্তব্য তাঁরই রাখা উচিত ছিল। আজকে দি ওয়েষ্ট বেঙ্গল প্রোহিবিশন অব আনল্যফুল পজেশন অব গিফট বিল, ১৯৯০ এই বিলটি কেন আনা হলো, কি তার কারণ, এই পর্যালোচনা করতে গেলে প্রথমেই যে কথাটি আমাদের ধরে নিতেই হয় সেটি হলো, এটি প্রমাণিত সত্য হিসাবে প্রতিষ্ঠিত হলো যে দীর্ঘদিন ধরে যে কথাটি আমরা বলে আসছিলাম প্রাকৃতিক বিপর্যয়, বন্যা, খরা এবং অন্যান্য সময়ে যখন হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ বিপদে পড়েন, বিপর্যস্ত হন তখন কোনও সরকার তা সে কেন্দ্রীয় সরকার হোক বা রাজ্য সরকার হোক, কিম্বা কোনও সেবামূলক প্রতিষ্ঠাণ হোক সে এগিয়ে আসে। এই সরকারের যে পরিকাঠামো আছে, যেটাকে তাঁরা দাবি করেন যে পঞ্চায়েতী ব্যবস্থা দারুন ফাংশন করছে, এই পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে বিভাগের সহযোগিতা চাই ত্রাণকার্যে কিম্বা উদ্ধারকার্যে যেসব মানুষ যায়, সেগুলি বন্টনের ক্ষেত্রে উদ্বেগজনক একটা দুর্নীতি যে চলছিল সেটা কিন্তু এই বিলের মধ্যে দিয়ে উজ্জ্বল ভাবে প্রতিষ্ঠিত হলো। সরকার প্রত্যক্ষভাবে এই বিলের মধ্যে স্বীকারোক্তি করলেন যে আনল্যফুলি পজিশন অফ মেটেরিয়ালস অর গুডস্ যা সরকারি পক্ষ থেকে এবং বেসরকারি সেবামূলক প্রতিষ্ঠানের পক্ষ থেকে সরকারি নির্ধারিত প্রতিনিধিদের কাছে রাখা হোত, সেগুলো এতোদিন ধরে ডাকাতি হয়েছে, লুঠ হয়েছে এবং চুরি হয়েছে এবং এই দুর্নীতি একটা ভয়ঙ্কর বিপজ্জনক আবর্তের সৃষ্টি করেছে। কাজেই ভালো কথা যে, সরকার বুঝতে পেরেছেন যে তাঁদেরই পরিপুষ্ট, হৃষ্টপুষ্ট রাজনৈতিক নেতারা জেলায় জেলায়, গ্রামাঞ্চলে, শহরে এবং আধা শহরে এতোদিন ধরে সমস্ত কিছু আটক করে রেখেছিলেন। আমরা বিরোধী পক্ষের থেকে বিধানসভার ভেতরে এবং বাইরে আমরা বারেবারে বলেছিলাম আপনারা রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে বিবেচনা না করে সেবামূলক দৃষ্টিভঙ্গী নিয়ে একটা সর্বদলীয় কমিটির ব্যবস্থা করুন। এই নিয়ে বহুবার আমরা মন্ত্রীর কাছে তথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করেছিলাম কিন্তু তখন তাঁরা কোনও গুরুত্ব দেননি। আমি এই ব্যাপারে দু একটি স্পেসিফিক বিষয় উল্লেখ করছি—Prohibition of unlawful possession of gift goods. No. person shall keep in his possession or deal with any gift goods without lawful authority or otherwise than in conformity with the scheme relating to supply, distribution and custody of such goods as may be approved by the State Government or any relief organisation. এই কথাটির আইনগত ব্যাখ্যায় ইংরাজি এমন একটা শব্দ যে কথাটির বিভিন্ন রকম অর্থ করা যায়। আইনগত ব্যাখ্যায় ইন্টারপ্রিটেশন এর উত্তর পরিষদীয় মন্ত্রী বা আইনমন্ত্রী এখানে নিশ্চয় দেবেন। এমন একটা এ্যম্বুগুয়াস ব্যাপার হচ্ছে যে, এক্ষেত্রে ভালোও হতে পারে কিংবা এমন খারাপ হতে পারে যে ধারণা করা যাবে না। যেমন ধরুন পশ্চিমবঙ্গের একটা জায়গাতে বন্যা হয়ে গেছে কিংবা খরা চলছে, সেখানে বিশেষ কিছু প্রতিনিধিকে নির্ধারিত করা হল যাদের মাধ্যমে গ্রামে গ্রামে সেসব জায়গায় ত্রাণকার্য পরিচালিত হবে। এখন যদি ধরুন ওই প্রতিনিধিদের

সঙ্গে যদি কোনও সেবামূলক প্রতিষ্ঠান যেমন ভারত সেবাশ্রম বা রামকৃষ্ণ মিশন, যারা খুবই স্বনামধন্য সংগঠন সরকারের সঙ্গে হাত মিলিয়ে কাজ করেন, এবং তাঁরা যদি বলেন আরও ৫ হাজার ত্রিপল রাখুন এবং আপনাদের ত্রাণ সামগ্রিকের সঙ্গে এগুলো বন্টন করবেন। সেখানে সরকারের বিশেষ প্রতিনিধিদের দৃষ্টিভঙ্গী কি হবে না হবে এবং সেখানে আইনের ব্যাখ্যা কি হবে তার উত্তর মাননীয় মন্ত্রী বক্তৃতায় বলবেন। তারপরে ৪নং ধারায় বলেছেন যে প্রমাণিত হলে পরে কি কি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে। সেখানে যে কোনও দ্রব্য তা খাবারই হোক বা সোয়াবিন, গম তেল প্রভৃতি যেগুলো ক্যাটাগরিক্যাল ভাগ করে দেওয়া আছে, তাতে দোষি প্রমাণিত হলে পরে তার শাস্তি হবে। আমাদের একটা জিনিস ভাবতে হচ্ছে যে, এই বিলের একটা রেটরস্পেকটিভ এ্যাফেকটেড দেওয়া যায় কি না। সরকারের যদি এমন কোনও ধারা থাকতো এই রেটরস্পেকটিভ দেওয়ার তাহলে পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামের ৩৮ হাজার কমরেডের কোমরে বেড়ি বেঁধে হাতে হাতকড়া লাগিয়ে জেলে থাকতে হোত।

[4-20—4-30 P.M.]

সারা পশ্চিমবঙ্গকে ওরা লুঠ করে খেয়েছে। যখন আকাশে মেঘ থাকে না তখন চাষীরা বলে যে আল্লা মেঘ দে, পানি দে। কিন্তু এই কমরেড বাহিনী বলেন আল্লা বন্যা দে, খরা দে। ভাল কথা, বিশ্বনাথবাবু মেম্বার ইন চার্জ হিসাবে এটা এনেছেন, শোনা কথা ওনার নাকি ভয়টয় নেই, তাই উনি প্রতিবাদ করতে গিয়ে মাঝে মাঝে সমালোচনার সম্মুখীনও হন। যদিও ব্যক্তিগতভাবে আমি তাকে জানি। যে দলের প্রতিনিধি এই বিলটা আনলেন, সেখানে এই কলঙ্কিত হাত দিয়ে এই বিলটা আসা উচিত ছিল না। ওরা সারা পশ্চিমবাংলাকে লুঠ করেছে, ২০০ কোটি টাকার সম্পত্তি বানিয়ে নিয়েছে। এই লুঠ খরার লুঠ, এই লুঠ বন্যার লুঠ, এই লুঠ সাধারণ মানুষের পণ্য সামগ্রীর, এই লুঠ জনগণের কৃষির লুঠ। স্যার, রেভিনিউ ইন্টেলিজেন্সি ভারতবর্ষের অন্যতম বিচক্ষণ সংস্থা তারা বলেছে—আপনার দল নয়—মার্কসবাদি কম্যুনিস্ট পার্টি প্রায় ২০০ কোটি টাকার সম্পত্তি বানিয়েছে। '৭৮ সালের বন্যার পর থেকে বন্যা খরায়, খরা আর বন্যায় যে নন্দী-ভিরিঙ্গিদের লুঠের নাচন চলছে পশ্চিমবঙ্গে, সেটা আমাদের দেখতে হবে, এই আইন যখন রূপায়িত হবে। এই বিল রূপায়ণের ক্ষেত্রে যেন একটা ইন্ডিসক্রিমিনেট স্ট্যান্ড হয়ে আছে অ্যাডমিনিস্ট্রেশনের নামে। কারণ দরকার বোধে কতটা সামগ্রী থাকবে এটা ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীমে বলা আছে, যদি ইন্টিগ্রেটেড হয় তাহলে ফুড মেটিরিয়াল দেওয়া হয়, খাবার দেওয়া হয়, সেক্ষেত্রেও একটা নিয়ম আছে বলে এই বিলের মধ্যে দেওয়া আছে, সেক্ষেত্রেও তদারকি করতে হবে। আমার স্মৃতিশক্তি দুর্বল না হয় অনেক বিধানসভার সদস্য এর আগে বলেছেন আই.সি.ডি.এস. প্রোগ্রামের ফলে বিভিন্ন জায়গার ব্লকগুলিতে খাবার নিয়ে তছরূপ চলছে, এই অবস্থার জন্য কি পদক্ষেপ নেওয়া হয়েছিল আজকে সেটা পরিস্কার করে বলতে হবে এই বিলের আলোচনার উত্তরে। আই.সি.ডি.এস.র উদ্দেশ্যকে গ্রহীতার কাছে সঠিক প্রতিনিধিত্বের মাধ্যমে পৌছে দেওয়ার

জন্য আইনের একটা রক্ষা কবচ আছে—কিন্তু যে দাতা হবে সে যদি একটা বড় ডাকাত হয়, চোর হয়, দুর্নীতিবাজ হয় এবং প্রধান অংশীদার যদি এই রাজ্যের শাসক দল হয় তাহলে এই বিল প্রহসনে পরিণত হবে। এটা শুনতে ভাল লাগবে যে বিলটা আমরা সমর্থন করছি। কিন্তু আমরা বাস্তবে দেখতে পাচ্ছি যে মন্ত্রীর হাত দিয়ে যে রাজনৈতিক দলের প্রতিনিধির হাত দিয়ে বিলটাকে নিয়ে আসা হল তার ফলে আগামী দিনে বিলটা কি রূপ নেবে—এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে—সেটা আমরা ভেবে আশঙ্কাবোধ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই অবজেক্ট অফ দিস বিল খুব সুন্দর, কোনও মানুষ যদি দান সামগ্রীকে নিজের কাছে রাখে বা নিজের কাস্টডিতে না রাখতে পারে তাহলে আইন তাকে দেখবে—সঠিকভাবে যাতে গ্রহীতাকে পৌঁছে দেন; এই জিনিসটা কিন্তু জানা দরকার। এই বিলের মধ্যে একটা জিনিস পরিস্কার করে দেওয়া নেই যে রাজ্য এবং কেন্দ্রর বিবাদ যেমন আছে, রামকৃষ্ণ মিশন ও ভারত সেবাশ্রম সংঘেরও বিবাদ আছে পশ্চিমবঙ্গে। বিবাদ, মতভেদ বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে—যেমন কেয়ার, কেরিটাস ইন্ডিয়া, অক্সকাম, লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস—মুখে রাজ্য সরকার এদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করলেও, গোপনে গিয়ে কিন্তু এদেরই তৈল মর্দন করে। এরা এক একটা এলাকা ভিত্তিক মাঝে মাঝে কাজ করে, কখন বলে মুর্শিদাবাদে কাজ আছে, কখন বলে ২৪ পরগনার খরা এলাকায় কাজ আছে। এক এক বার এক এক রকম আইন করে বিদেশি সংস্থাগুলিকে রেখে দেওয়া হয়েছে। এমার্জেন্সি রিসিভ অপারেশনের নামে এইসব সংস্থাগুলিকে রাখা হয়েছে। বিশেষ করে আমি জানি, তিনটে সংস্থা এই রাজ্য সরকারের পৃষ্ঠপোষকতার সঙ্গে কাজ করছে। ১ নম্বর হচ্ছে—লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস, ২ নম্বর হচ্ছে—কাসা, ৩ নম্বর হচ্ছে—কেয়ার। আজকে এরা রাজ্য সরকারের পৃষ্ঠপোষকতার সঙ্গে কাজ করছে। কিন্তু এই বিলের মধ্যে কোনও কিছু স্পেসিফিকভাবে, বা ঠিকভাবে উপস্থাপিত করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবো যে তাঁর বক্তেব্যে তিনি পরিস্কার করে বলবেন। তা ছাড়া ইন্ডিভিজুয়্যাল ক্যাপাসিটিতে কোনও গ্রামীণ সংস্থা অর্থাৎ সমাজসেবামূলক সংস্থা সরকারের সাহায্য ব্যতিরেকে নিজের এলাকার মানুষের সমর্থন নিয়ে যদি কোনও ত্রাণের জিনিস সংগ্রহ করেন এবং সেই সাহায্য যদি প্রাকৃতিক বিপর্যয়ের বা যে কোনও ক্ষেত্রে যদি দেওয়া হয় তাহলে সেটা সরকারের বিলে কিভাবে প্রযোজ্য হবে সেটা পরিস্কার করে বলবেন। এই ব্যাপারে কোনও রকম পরিস্কার করে উল্লেখ করা নেই। তাই উদ্দেশ্য মহৎ থাকলেও, কল্যাণকর নয়। স্বজনপোষণ ও দুর্নীতি বিগত ১৩ বছর ধরে পুঞ্জিভূত হয়েছে। এর মধ্যে দিয়ে সেই উদ্দেশ্য সার্থক হবে না। তাই নৈতিক দিক থেকে এই বিলকে সমর্থন করতে পারলাম না। হতাশা থেকেই যায়। আতঙ্ক থেকেই যায়। এই ডাকাতদের হাতে পশ্চিমবঙ্গের শাসনের ভার; তাই ভাবা যায় না ভালো কিছু হবে। যে দলের ১৩ বছর আগে আলতা দিয়ে পোস্টার লিখে এসেছে আজকে তাঁদের শুধুমাত্র স্থাবর সম্পত্তির পরিমাণ ২০০ কোটি টাকা। ভাবা যায় ভালো কিছু হবে? এই দলের হাতে পশ্চিমবঙ্গের নয়ন, পশ্চিমবঙ্গের মানুষের জন্য কল্যাণকর কিছু আজ আশা করা যায় না। এই সমস্ত কাজ এই বিলের মধ্যে কিভাবে রূপায়িত হবে এই ব্যাপারে আতঙ্ক

থেকেই যায়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম. আনসারউদ্দীন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল প্রহিবিশন অফ আনল্যফুল পজেশন অফ গিফ্ট গুডস্ বিল এই সভাতে উত্থাপন করেছেন এই বিলকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাইছি এবং আমি মনে করি যে এই বিল অত্যন্ত সময়পোযোগী হয়েছে এবং এর আগে যদি এই বিল আনতে পারতাম সেটা আরও ভালো হত। বামফ্রন্ট যে সাধারণ মানুষের জন্য চিন্তা-ভাবনা করছেন এই বিল তার একটা প্রকৃষ্ট প্রমাণ। আমরা দেখেছি আমাদের অভিজ্ঞতা থেকে, এই বিলে যে কথা বলা হয়েছে—বন্যা, খরা ভূমিকম্প, প্রাকৃতিক দুর্যোগ এই সমস্ত সময়েতে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার এর পক্ষ থেকে সাধারণ মানুষের জন্য কিছু গম, কাপড়, চাল ইত্যাদি যে দেওয়া হয় তাঁদের বাঁচানোর জন্য বা বাঁচানোর স্বার্থে অনেক সময় অভিজ্ঞতায় এই কথা বলে যে সেটা অন্য পথে চলে যায়। বিশেষ করে আমরা যাঁরা গ্রামে থাকি মাঝে মাঝে আমাদের বন্যা, খরার কবলে পড়তে হয়।

[4-30—4-40 P.M.]

কাজেই আমরা দেখেছি যে যাদের প্রয়োজন তারা পাননি। মানুষ আয়নায় তার নিজের প্রতিবিম্ব দেখার চেষ্টা করেন। অতীতে আপনারা যা করেছেন আপনাদের সেই কথাই মনে হচ্ছে। মাননীয় সদস্য মানস বাবু তাঁর বক্তৃতার মধ্যে বিলটি সমর্থন করেও যে কথা বলেছেন আমি তাকে মনে করিয়ে দিচ্ছি, আপনারা অতীতে যে কাজ করেছেন আজকে সেই কাজ আপনাদের মনে হচ্ছে। আমার জেলা হাওড়াতে আমরা দেখেছি একজন প্রাথমিক শিক্ষক যে সমস্ত বিদেশি সংস্থা আছে, যেমন—আমেরিকা সংস্থা, অস্ট্রেলিয়ান সংস্থা আরও নানান সংস্থা আছে সেই সংস্থার সঙ্গে তাঁর যোগাযোগ আছে। পরবর্তী সময়ে দেখা গেল তিনি চাকরিটি ছেড়ে দিলেন এবং এই সমস্ত বিদেশি সংস্থার সঙ্গে যুক্ত হয়ে পড়লেন এবং মানুষের রিলিফ ইত্যাদি নিয়ে চোরাকারবারি করে বাজারে বিক্রি করে আজকে হাওড়া শহরে যদি যান দেখবেন তিনি কিছু করেন না, তার জীবিকার অন্য কোনও পথ নেই, এই সমস্ত সংস্থার সঙ্গে যুক্ত হয়ে হাওড়া শহরে দুটি বড় বড় ৪/৫ তলা বাড়ি করেছেন। কাজেই স্বাভাবিক ভাবে মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন সেখানে সোজাসুজি বলা হয়েছে যে সরকার জানবেন কোনও বিদেশি সংস্থা কিভাবে, কোথা থেকে মাল পাচ্ছে, কিভাবে সেগুলি বন্টনের ব্যবস্থা করছে। এটা সরকারের দৃষ্টিতে থাকবে, কাজেই এটার বিরোধিতা করার কোনও কারণ থাকতে পারে না। এই বিলে এই কথা বলা হয়েছে এই ধরণের কোনও মানুষকে যদি ধরা হয় বে-আইনী কাজ করছে গরীব মানুষের সামগ্রী নিয়ে, তাদের মুখের আহার কেড়ে নিয়ে তারা নিজস্ব সম্পদ তৈরি করছেন, তাদের বিরুদ্ধে আইন অনুযায়ী কঠোর ব্যবস্থা নেওয়া হবে, এটাই বিলের মূল কথা। স্বাভাবিক ভাবে এই বিলের বিরোধিতা করার কোনও প্রশ্ন নেই। তাই আমি মানীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বিলটি এনেছেন এই বিলকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথম হচ্ছে যে বিলটা আকারে অত্যন্ত ছোট, কিন্তু বিলটা খুব গুরুত্বপূর্ণ। এর আগে বিলটা আনলে ভাল হত। যাই হোক যারা এই বিলের সমালোচনা করলেন তাঁদের মধ্যে মানস বাবু অন্যতম। তিনি বিভিন্ন বন্যা, খরা ইত্যাদির সময়ে বলতেন যে অনেক ব্যক্তি জিনিসপত্র চুরিচামারি করছেন, কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে আজকে যখন বিলটা আনা হচ্ছে তখন প্রাণ খুলে এই বিলকে সমর্থন করতে পারলেন না। যাই হোক এই বিলটা যদি ফরেনাররা পান তাহলে তারা ভাববেন যে দেশের মরালের এই রকম অবস্থা হয়েছে যে আজকে এই রকম একটা বিল আনতে হচ্ছে। কিন্তু যাই হোক এটা রূঢ় বাস্তব যে ত্রাণ সামগ্রী যেটা দূর্গতদের জন্য বন্যা, খরা প্রাকৃতিক বিপর্যয়ের সময় আসে তাদের মধ্যে বিতরণের জন্য সেখান থেকে আমরা বিভিন্নভাবে অর্থ উপার্জন করার চেষ্টা করি এবং সেগুলি ব্লাক মার্কেটে বিভিন্ন ভাবে চলে যায় এটা দুর্ভাগ্যের বিষয়। যাই হোক, যারা অন্যায় করছে তাদের আমরা সমাজবিরোধী বলতে পারি এবং তাদের শাস্তি দেবার জন্যই তিনি এই বিলটি এনেছেন। আমি এই বিলটিকে সম্পূর্ণ সমর্থন করছি। এখানে একটা পয়েন্ট হতে পারে যে, পজেশন অব আনল্যফুল মেটিরিয়্যালস এনে হয়ত একটু অসুবিধায় পড়বে, সেটা তো ভালই হবে। যারা অন্যায় করবে—আনল্যফুল জিনিসপত্র রাখলে একটা অসুবিধায় পড়তেই হবে। তবে একটা বক্তব্য হচ্ছে এই, পুলিশ এবং যারা এই বিলটি প্রয়োগ করবেন, তাদের সাবধানে প্রয়োগ করতে হবে, তা না হলে অনেক সময় হয়ত সাধারণ মানুষকে অসুবিধায় পড়তে হবে। যাই হোক, আমি এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে বিল উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই বিল প্রসঙ্গে যে আলোচনা হলো—বিশেষ করে বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া যে আলোচনা করলেন তাতে আমার মনে হয় যে, তিনি বিলের ভিতের একেবারেই প্রবেশ করেন নি বা বুঝতে চেষ্টাও করেন নি। গতানুগতিক ভাবে যে রকম আক্রমণ করা হয়ে থাকে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মধ্যে সেইগুলিই তিনি পুনর্বার উচ্চারণ করেছেন। এই বিলের বিষয় বস্তু হচ্ছে—বিদেশ থেকে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার বাদ দিয়ে দেশের ভিতরে বহু দেশি, বিদেশি সংস্থা বহু গিফট পেয়ে থাকে, অনেক সাহায্য বিদেশ থেকে পেয়ে থাকে। এখানে এমন কিছু সংস্থা আছে যারা এই সাহায্যগুলি গ্রহণ করে দুস্থ, খরা পীড়িত মানুষদের মধ্যে কাজ করার নাম করে আমাদের দেশের সাধারণ মানুষের মধ্যে একটা বিক্ষোভ তৈরি করে এবং জাতীয়তা বিরোধী মনোভাব তৈরি করে। এই কাজ অবিরত করে যাচ্ছে বিভিন্ন বিদেশি রাষ্ট্রগুলি বিদেশি সংস্থার মাধ্যমে। কাজেই বিদেশি সংস্থাকে তারা যে সাহায্য করবেন এখন সেইগুলি নিয়ন্ত্রিত হতে পারে, সুষ্ঠভাবে বিলি বন্টন হতে পারে—এই উদ্দেশ্য নিয়েই বিলটিকে

আনা হয়েছে। এখানে অনেক সংস্থা কাজ করছে। পীড়িতদের মধ্যে কাজ করার নাম করে সি.আই.এ.র অ্যাকটিভিটি আমরা দেখেছি। অন্যান্য পশ্চাদপদ মানুষের মধ্যে কি রকম অসন্তোষ সৃষ্টি হয়েছে সেটা আমরা দেখেছি। রিলিফের নামে কি ধরেণর কাজ হয়েছে সেটা আমরা দেখেছি। এইগুলি প্রতিরোধ করার জন্যই বিলটি আনা হয়েছে। মানসবাবু বিলটিকে নৈতিক ভাবে সমর্থন করলেন। তিনি কুৎসিতভাবে কতকগুলি কথা বললেন। বিলের আলোচনা করা অত্যন্ত কঠিন কাজ। এইগুলি নিয়ে ভাল করে পড়াশুনা করতে হয়, অবজেক্টটা ভাল করে পড়তে হয়। সেই সব না পড়ে একেবারে তৈরি না হয়ে সবাই যেমন বলেন সেইভাবে বক্তৃতা দিয়ে গেলেন। আজকে যা বললেন পরের দিনও অন্যান্য বিলের আলোচনায় অংশ গ্রহণ করে এই একই বক্তব্য বললেন, একই কথা বলা হবে। মোটামুটি তৈরি হয়েই আছে, এর জন্য কোনও প্রস্তুতির দরকার হয় না। আসলে বলার কিছু নেই, সেই কারণে এই সব কথা বলে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের বলব যে, আপনারা একটু সিরিয়াস হোন। বিলটি ভাল করে পড়ুন এবং তারপর সমালোচনা করুন। বিলের আলোচনায় অংশ গ্রহণ করে বক্তৃতা শেষে চলে যাবেন যত্র-তত্র, এটা হতে পারে না। আমাদের বক্তব্যও শুনতে হবে। সেই কারণে আমি বলব যে, এইভাবে আলোচনা করবেন না। সকলেরই কাগজপত্রে নাম বেরোয়। নামি দামি লোক হয়েছেন, নিজেদের ছোট করছেন কেন? সেই জন্য আমি বলব, নিজের যেটুকু নাম হয়েছে তার প্রতি মর্যাদা প্রদর্শনের জন্য পরবর্তীকালে তৈরি হয়ে এসে বিলের আলোচনায় অংশ গ্রহণ করবেন—এই অনুরোধ বিরোধী পক্ষের সদস্যদের কাছে রেখে, বিলটিকে আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সবাই সমর্থন করেছেন তবে এই প্রসঙ্গে বিরোধীদলের মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দেব যে আগে থেকেই এই রকম একটা বিলের প্রয়োজনিয়তা বেশি করে অনুভূত হচ্ছিল। ১৯৭১ সালে বাংলাদেশের মুক্তি যুদ্ধের সময় বিদেশ থেকে যে সমস্ত রিলিফ এসেছিল সেই রিলিফের হিসাব আজও মেটাতে পারা যায়নি। ১৯৭২ সালে যে গভর্নমেন্ট ছিল, আমাদের বন্ধু যিনি প্রশ্ন তুলছিলেন, যিনি আবার জেলে-ফেলে গিয়েছিলেন—চুরির জন্য কিনা আমি জানি না—কিন্তু ঘটনা হচ্ছে, সেই সময়ের যে হিসাব সেটা তো হয়নি। তাহলে গভর্নমেন্ট করবেনটা কি? কিম্বা ধরুন, আমাদের এই বিধানসভার সদস্য ছিলেন, ওঁদের নেতা, এখন সব জায়গায় হেরেটেরে গিয়েছেন, এই যে পূজো ইত্যাদির সময় রিলিফের যে কাপড় দেওয়া হয় তার উপর নাম ছাপছিলেন। নাম ছেপে পরে কি করেছিলেন সে সব স্যার, আপনি জানেন। এখন এঁরা ভি.আই.পি. হয়ে গিয়েছেন। ওঁরা যা করেছেন সেটা করতে পারবেন না বলে একটা দুঃখ আছে এবং সেইজন্যই এই বিলকে পুরোপুরি সমর্থন করতে পারছেন না। যাই হোক, এই বিল আনার জন্য আমি মনে করি মানুষ সরকারকে আবার নতুন করে আশীর্বাদ জানাবে। এই বলে এই বিলকে

সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয় কতকগুলি কথা জানতে চেয়েছেন, আমি সেই প্রসঙ্গে প্রথমেই আসছি। মাননীয় সদস্য যদি বিলটা ভালোভাবে পড়তেন তাহলে তিনি দেখতে পেতেন যে বিলের মধ্যেই তাঁর সব কথার জবাব আছে। ক্লাস টুতে দেখুন সেখানে পরিস্কারভাবে বলা আছে, Any Relief Organistion or any specific purpose. পরিস্কারভাবে এটা লেখা আছে অতএব এখানে কোনও অসুবিধা নেই। তারপর আপনি নাইনের তলারটা দেখুন। এখানে ইউনাইটেড নেশন, ন্যাশনাল ফান্ড। কো-অপারেটিভের কথা যা বলা হয়েছে, তারপর এনিয়ে যেখানে বলা হয়েছে সেখানে সম্পূর্ণটা কভার করে যাচ্ছে। তিনটে বলা হয়েছে এ্যাজ পার এগজাম্পল। সেইজন্য এখানে এনি রিলিফ অর্গানাইজেশনের কথা বলা হয়েছে, এতে কোনও অসুবিধা নেই। এরপর আপনি বলেছেন যে যদি আপনার কাছে থাকে তাহলে কি করে ধরবেন। আপনি ঐ আর কে মিশন বা যে কোনও মিশনের কথা বলুন না কেন সেখানে যে অর্গানাইজেশন থেকে তারা মালটা নিলেন সেটা থাকলেই তো হয়ে গেল। সেটা আনলফুল তখন হবে না, ল্যফুল তখন হচ্ছে। সেই অর্গানাইজেশন দিয়েছে এবং তার রিসিপ্ট থাকবে। সেখানে কাগজপত্র থাকলেই হয়ে যাবে, অতএব আনল্যফুল হবার কোনও ব্যাপার নেই। কাজেই আমি বলব, এটা সঠিকভাবেই আনা হয়েছে। আপনারা সর্বদলীয় কমিটির কথা বলেছেন। এখানে যদি কোনও আইন না থাকে তাহলে কারুর বিরুদ্ধে কোনও অভিযোগ দাঁড় করাতে পারবেন না। সর্বদলীয় কমিটি অভিযোগ করুক, সেখানে পুলিশি তদন্ত করে এই কেস নিয়ে আসা হবে। সেই কেসে যা প্রমাণ হবে তাতে সাজার্ কথা বলা আছে। সাজার কথাটা উকিলবাবুরা একটু বলবেন। দু বছরের সাজা, বেলেবল নয়। এই বিলের ক্লাসফাইভে পরিস্কারভাবে বলা হয়েছে যে নন-বেলেবল এবং কনভিকসানের কথা পরিস্কারভাবে বলে দেওয়া হয়েছে। বলা আছে এটা পুলিশ কেস হবে, হাজতে যাবে, বেরুবে না, যেমন নিয়ম আছে সেইভাবে হবে। এই প্রসঙ্গে মানসবাবুকে বলি, খরা, বন্যা তো আগেও হত তখন এই বিল আনেন নি কেন? এখানে মাননীয় সদস্য ননীবাবু পরিস্কারভাবে বলেছেন যে বাংলাদেশের যুদ্ধের সময় ঘটনা ঘটেছে। তখন সরকারে কারা ছিলেন? এই আইন তো আপনাদের আনা উচিত ছিল। আমাদের দেশে প্রাকৃতিক দুর্যোগ খরা, বন্যা ইত্যাদি লেগেই থাকে। সেখানে রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকার বা অন্য কোনও ভলানটারি অর্গানাইজেশন—যেখান থেকেই রিলিফ আসুক না কেন তার তছরূপ যাতে না হয় তারজন্যই এই প্রটেকশন দেওয়া হয়েছে। আপনারা এই আইন না করে খালি সংবাদপত্রে বেরিয়েছে সি.পি.এম. এতো সম্পত্তি করেছে কি করে সেই সব কথা বলছেন। এটা নিয়েই প্রতিটি নির্বাচন হয়ে এসেছে সেটা আপনারা দেখেন নি? এটাকে সামনে রেখে বাই ইলেকশন হল, সেখানে আপনারা কোথায় গেলেন? কাজেই এসব কথা বলে লাভ নেই। এর সঙ্গে ওর কোনও সম্পর্ক নেই। যাই হোক, আপনারা সকলেই এটা সমর্থন করেছেন। আমি আশা করবো এটা সকলেই গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal prohibition of Unlawful possession of Gift Goods Bill, 1990, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 9, Schedule and Preamble**

The question that clauses 1 to 9, schedule and preamble do stand part of the bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir with your permission, I beg to move that the West Bengal prohibition of Unlawful possession of Gift Goods Bill,1990, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Criminal law Amendment (Special Courts) Amending Bill, 1990.**

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce the West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Bill, 1990.

(Secretary then read the Tittle of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Bill, 1990, be taken into consideration.

**Shri Satya Ranjan bapuli :** Mr. Deputy Speaker, Sir, I have gone through the entire amendment. I think the Judicial Minister may kindly take note of the points that I like to mention here. It is most unfortunate. Perhaps the Law Commission's report should be mentioned, and that I would like to refer before the introduction of this Bill. The main purpose of the law and the Law Commission is very clear so that there can be speedy and quick trial of all cases. Mr. Deputy Speaker Sir, you know it very well. But I don't know whether this amendment will be helpful for the purpose of that or not. Now kindly see this amendment. The original Bill was of 1949. Then there was an amendment. Then this is the third amendment. What is the amendment?

[4-50—5-00 P.M.]

Now, I come to number 2. "In section 5 of the West Bengal Criminal law Amendment (Special Courts) Act, 1949,-(1) in sub-section(1) for the words "for the trial of warrant cases by Magistrates,

instituted on a police report:" the words, letters and brackets "for the trial by Magistrates of warrant cases—(a) instituted on a police report; (b) instituted otherwise than on a police report:" shall be substituted. (2) after sub-section (1), the following sub-section shall be inserted :- "(1A) For the avoidance of doubt, it is hereby declared that any appeal, application, complaint, trial, inquiry or investigation in respect of any warrant case referred to in sub-section (1) pending at the state of commencement of the West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Act, 1990, shall be continued, held, made, dealt with or disposed of, as the case may be, in accordance with the provisions of sub-section (1) as amended by the said Act."

Now, I come to the Statement of Objects and Reasons. The last line of that is most unfortunate. "The proposed amendment seeks to remove that lacuna and other consequential changes so that no accused is discharged for any defect in the complaint." That is why this amendment is necessary. I cannot understand it. Perhaps, the Judicial Minister will clear this point. This term is applicable only to the Criminal procedure Code. Sir, I am quoting from 'The Bengal Laws Reference' by Shri Rabin Bhattacharyya, WBHJS. It is very important. You kindly take note of it. Section 5(1) Effect of Amendment by the West Bengal Act, 726 of 1956:- The insertion of the words "otherwise than on a police report" in section 5(1) by the amending Act merely to ensure the inapplicability of section 251A, Criminal procedure Code to the procedure to be followed by the Special Courts and has no further significance. And, Sir, there is a decision of the supreme Court in this regard. It is Ajit Kumar Vs State of West Bengal (1963) Cr.Lj: AIR 1963 SC 765.

Sir, for every case there should be speedy trial. For the lacuna of the complaint this amendment is necessary. I think it is not only redundant, but it is also an embargo. This practically Stands in the way of our Constitution. I do not know whether this would be helpful or not. So, I would request the Hon'ble Judiciary Minister to kindly withdraw this Bill. Previously there was a lacuna. Then an amendment was made. Now, you are coming with an another amendment. Not that, I am opposing it. I support it. But the question is that it is not good. It is not healthy. So, I would request the Minister to kindly consider this Bill again. This is not at all a correct one. There are many other lacuna also. One is with regard to the Alipore Nazarathkhana case,

which we are facing.

There are so many lacuna in this Bill. So I would request the Hon'ble Minister to withdraw this Bill. Let there be a comprehensive Bill in this regard. You have so many eminent officers in your department. So it would be better if you bring a comprehensive Bill, and withdraw this present Bill because there are some lacuna in this Bill.

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, মাননীয় আইনমন্ত্রী "দি ওয়েস্ট বেঙ্গল ক্রিমিনাল ল" অ্যামেন্ডমেন্ট (স্পেশাল কোর্টস) অ্যামেন্ডিং বিল, ১৯৯০" যা এনেছেন তার সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রবাদ আছে আইন আছে এবং আইনের ফাঁকও আছে। যারা দুর্নীতি পরায়ণ মানুষ তারা দুর্নীতি করে এবং আইনের ফাঁক দিয়ে বেরিয়ে যাবার চেষ্টা করে। মাননীয় আইনমন্ত্রী তাদের সেই চেষ্টা প্রতিরোধ করবার জন্য আইনের ফাঁক বন্ধ করার যে প্রচেষ্টা করছেন তাতে ওঁদের গাত্রদাহ হচ্ছে। অবশ্য আমরা জানি তা ওঁদের একটু হবেই। কারণ আমরা জানি আইনের ফাঁকের সুযোগ নিয়ে ওঁরা ফাঁকেশ্বর হয়ে আছেন। ফাঁক বন্ধ হয়ে গেলে ওঁদের বাজার খারাপ হয়ে যাবে, আর খদ্দের পাবেন না। আজকে এখানে মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনীটি এনেছেন এটা খুবই ছোট সংশোধনী। শুধুমাত্র পুলিশ রিপোর্টের ওপর কগনিজেবল অফেন্স হিসাবে যেখানে কোর্টে বা স্পেশাল কোর্টে বিচারের ব্যবস্থা আছে, সেখানে বলা হচ্ছে আদার দ্যান পুলিশ রিপোর্ট কমপ্লেন্ট কেস বা পিটিশন কেস গুলিরও বিচার হবে। এটা আগে বলা ছিল না। এই সংযোজন-টুকু এখানে করা হচ্ছে। এখানে বলা হচ্ছে, In section 5 of the West Bengal Criminal Law Amendment (Special Courts) Act, 1949—

(I) in subsection (1), for the words "for the trial of warrant cases by Magistrates, instituted on a police report:" the words letters and brackets "for the trial by Magistrates of warrant cases—

(a) instituted on a police report;

(b) instituted otherwise than on a police report:" shall be substituted. অর্থাৎ শুধু পুলিশ রিপোর্ট দিয়েই হবে, তা নয়, পুলিশ রিপোর্ট ছাড়াও যে পিটিশন কেসগুলি হবে—পিটিশনেরও এফ আই আর হবে। অর্থাৎ পিটিশনেরও সেম ভ্যালু হবে। তা না হলে এই ফাঁক দিয়ে, এই ল্যাকুনা দিয়ে দুর্নীতি পরায়ণ যারা আছে তারা মুক্তি পেয়ে যাচ্ছে। তারা যাতে মক্তি পেতে না পারে তারজন্যই এই সংশোধনীটি আনা হয়েছে। এটা সত্যবাবু জানেন, সুতরাং জেনেশুনে তাঁর এতে আপত্তি করা উচিত নয়। আমাদের যে আইন আছে সেই আইনের মধ্যে যেসমস্ত ফাঁক আছে সেসমস্ত দূর করার জন্য বিচার ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য একটা কমপ্রিহেনসিভ আইন তৈরি করা দরকার। বিচারকরা যাতে ঠিক ভাবে বিচার করতে পারেন তা দেখা দরকার। পুলিশের কাছে অভিযোগ করলেই সেই

অভিযোগ মর্যাদা পাবে, আর আদালতের কাছে কেউ অভিযোগ করলে বা দরখাস্ত করলে তা মর্যাদা পাবে না, এটা ঠিক নয়। আদালতে দরখাস্ত করলে সমানভাবে মর্যাদা দেবার জন্য এই সংশোধনী আনা হয়েছে এবং এইভাবে জনগনকে অধিকার দেওয়া হয়েছে যে তাঁরা পুলিশের কাছে গিয়েও অভিযোগ করতে পারেন আবার আদালতে গিয়েও অভিযোগ করতে পারেন। আদালত যদি মনে করেন তাহলে কগনিজেবল নিতে পারেন। নিশ্চয়ই স্পেশ্যাল কোর্টে বিচার হবে। যাইহোক, মাননীয় মন্ত্রী মহাশয় এই আইন সংশোধন করবার জন্য যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 P.M.]

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Deputy Speaker, Sir, the bill—'The West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Bill, 1990 placed today has nothing but a very minor amendment of some words. The very motto of this amendment which is being discussed by my opposition leader Mr.Satya Ranjan Bapuli is that the quick disposal of the case may be delayed by enactment. But there is no question of quick disposal of the cases to be delayed by this amendment. This amendment is not the impediment for the quick disposal of the case. The thing which has necessitated to bring this bill is that up till now cases are instituted only on the basis of police report and not on complaint. But now, both the police report and personal complaint are brought on the same footing. It means the person who will file the case is not necessarily required to depend upon the police report. Everytime it is not possible to procure the report of the police to initiate such case. Now, all persons independently file complaints before the Court and seek justice. So, the concrete purpose of justice has been served by bringing this amendment and so far the matter of comprehensive Bill is concerned, this has no denial of the fact that the comprehensive Bill is necessary in future for the purpose of removing the lacuna because all the lacuna cannot be removed and the Act cannot be fortified by this simple amendment. So, the Comprehensive Bill is necessary. With this submission I support this Bill and here is nothing more to say. Thank you, Sir.

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য মিঃ বাপুলি এই বিলটিকে সমর্থন করলেন। সুতরাং বোঝা গেল বিলটিকে সমর্থন করার প্রয়োজন আছে। তারপর উনি বললেন এই বিলটিকে উইথড্র করে নতুন করে বিল আনুন। কিন্তু উইথড্র করার প্রশ্ন এখানে আসে না এবং নতুন বিল আনার কোনও প্রয়োজন নেই। এখানে স্পেশ্যাল কোর্টের কেসের কথা বলা হয়েছে। স্পেশ্যাল কোর্টে বিভিন্ন ডিস্ট্রিক্ট জাজ্ স্পেশ্যাল

কেসগুলি বিচার করেন। পাবলিক সার্ভিস ইন রেসপেক্ট অফ পাবলিক পপার্টিজ যেসব কেস হয় সেই কেসগুলির ঘটনা হলো কেবলমাত্র পুলিশ রিপোর্টে যে কেসগুলি আসছে সেগুলির বিচার হত, যদি কোনও কমপ্লেন কেস আসতো—আগেকার ৮২এ্যাক্ট যা ছিল—সমস্ত আসামী ডিসচার্জড হত এবং কেস ডিসমিসড্ হত। এই অসুবিধা দূর করবার জন্য এই সংশোধনী আনা হয়েছে। কেবলমাত্র পুলিশ রিপোর্টের কেস হবে আর কেউ কমপ্লেন লজ্ড করলে যেটা ৮২ এ্যাক্ট ছিল তাতে ডিসমিসড্ হত, আসামী ডিসচার্জড্ হত—এটা দূর করার জন্য এই সংশোধনী আইন আনা হয়েছে। এটাকে দূর করার জন্য আইন নেওয়া হয়েছে। এই আইনে বলা হয়েছে পুলিশ রিপোর্ট যেমন হবে তেমন কমপ্লেন কেস হবে, তাতে কেস ডিসচার্জ বা ডিসমিস হবে না, আসামী ডিসচার্জ হবে না। হতে পারে এমন কোনও কথা নেই। এই সংশোধন আনার একমাত্র কারণ হচ্ছে এ্যাক্ট সমন্বয়নের জন্য। বিভিন্ন আরও অনেক ল্যাকুনা আছে। বর্তমানে যেটা দেখা যাচ্ছে একটি মাত্র ঘটনার জন্য বহু কমপ্লেন ডিসমিস হয়েছে,সেটা দূর করার জন্য অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। কগনিজেন্স নেওয়ার ব্যাপারে যখন সেটা বিচারে এসেছে তখন ঘটেছে। এটাই কেসের মূল কথা। ভিতরে অন্য কোনও ব্যাপার নেই। অ্যামেন্ডমেন্ট করে নিয়ে আসা হয়েছে। মাননীয় সদস্যগণ সবাই সমর্থন করেছেন। এটা বিরাট ব্যাপার নয়, সাধারণ ব্যাপার। এটা করার পরে পরবর্তী দিনে আর ডিলে হবে না। মাননীয় রমজান সাহেব বলেছেন এটাকে ঠিকভাবে ডিসচার্জ বা ডিসমিস বলা হয়েছে কি? বলা হচ্ছে আইনটা পাশ হবার পরে যারা এই বিষয়ে দরখাস্ত করেছেন ফর হিয়ারিং, এখন এই ব্যবস্থা করলে ডিসমিস ডিসচার্জ হবে না, আসামী ডিসচার্জ হবে না। এটা ডিলেড পলিশি নয়। এর মধ্যে কোনও ব্যাপার নেই, অন্য কোনও কথা নেই। রমজান আলি সাহেব সমর্থন করেছেন এখন যাঁরা ডিসচার্জ করার জন্য বলেছেন ইন দিস ওয়ে, ঐ ধরণের কোর্ট কেসে ডিসচার্জ করে আসামী ডিসমিস করার জন্য যাঁরা দরখাস্ত করেছেন হিয়ারিং স্টেজে জাজমেন্ট স্টেজে, এই আইনটি পাশ হবার পর ডিসচার্জ হবে না, ডিসমিস হবে না। আমি আশা করছি সবাই বিলটি সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Criminal Law amendment (Special Courts) Amending Bill, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1,2 and Preamble

The question that clauses 1,2 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Criminal Law Amendment (Special Courts) Amending Bill, 1990, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### 53rd Report of the Business Advisory Committee

**Mr. Speaker ;** I beg to present 53rd Report of the Business Advisory Committee which met today in my chamber and recommended the following programme of business from 30.3.90 to 31.3.90.

Friday, 30.3.90 : 9 a.m. General Discussion on Budget—3 hours

1 p.m.(1) General Discussion on Budget—5 hours

(2) Motion for Vote on Account.

Saturday, 31.3.90 : 10 a.m (i) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1990

(Introduction, Consideration and passing)— 1/2 hours

(ii) The West Bengal Appropriation Bill, 1990, (Introduction, Consideration and passing)— 2 hours.

(iii) Motions for Demands for Grants of all Departments.

There will be no Question for Oral Answer on the 30th March and no Mention case on the 30th and 31st March, 1990.

Now, the Minister-in-charge of Home Parlimentary Affairs Department may please move the motion for the acceptance of the House for acqusition of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 53rd report of the Business Advisory Committee report be taken into consideration. The motion was put and agreed to.

### Adjournment

At this stage the House was adjourned at 5.10 P.M. till 1 P.M. on Monday, the 26th March, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 26th March, 1990, at 3.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 9 Ministers of State and 195 Members.

## Presentation of the Annual Financial Statement of the Government of West Bengal for the year 1990-91

[3-00–3-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি ১৯৯০-৯১ আর্থিক বছরের বাজেট বরাদ্দ উপস্থাপন করছি।

যেহেতু ১৯৯০-৯১ সাল অষ্টম যোজনার প্রথম আর্থিক বছর এবং যেহেতু রাজ্য বাজেট রাজ্য সরকারের সামগ্রিক আর্থিক নীতির সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত, তাই এই বাজেট উপস্থাপন করতে গিয়ে এই আর্থিক নীতি আলোচনার প্রয়োজন। এই আলোচনাতে বিগত বছরগুলিতে রাজ্যের বিভিন্ন ক্ষেত্রে কি করা সম্ভব হয়েছে এবং কি হয়নি উভয়েরই উল্লেখ থাকবে, এবং উল্লেখ থাকবে আগামী বছরের প্রস্তাবিত নতুন পদক্ষেপের। কিন্তু রাজ্যের অবস্থান তো সমগ্র দেশের আর্থিক কাঠামোর মধ্যেই। তাই জাতীয় স্তরে আর্থিক নীতির সংক্ষিপ্ত আলোচনা দিয়েই আমাদের বক্তব্য শুরু হবে প্রথম অংশে। তারপর, দ্বিতীয় অংশে থাকবে রাজ্য সরকারের আর্থিক নীতি ও অভিজ্ঞতার বিবরণ এবং নতুন পদক্ষেপের প্রয়োজনীয়তার কথা। রাজ্য অর্থনীতির বিভিন্ন ক্ষেত্রে কাজকর্ম সম্পন্ন করার জন্য সরকারকে নিজস্ব সম্পদ সংগ্রহের ব্যাপারে বিশেষ উদ্যোগ নিতে হয়েছে, তার আলোচনা থাকবে তৃতীয় অংশে। এই আলোচনাগুলির ভিত্তিতে আগামী আর্থিক বছর, ১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনা রচনা, এবং এই যোজনা এবং অতিরিক্ত পদক্ষেপের জন্য যে অর্থের প্রয়োজন তা উল্লিখিত হবে চতুর্থ অংশে। এই প্রয়োজনীয় অর্থ সংগ্রহের জন্য যে অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে হবে তার প্রস্তাব আমি পঞ্চম অংশে পেশ করব। সর্বশেষে, বিভিন্ন ক্ষেত্রের মোট জমা ও খরচের হিসাব "বার্ষিক আর্থিক বিবরণী (১৯৯০-৯১)"-তে একত্রিত করে উপস্থাপিত হবে।

### জাতীয় স্তরে আর্থিক নীতি

১.১। সমগ্র দেশ যে প্রধান আর্থিক সমস্যাগুলির মুখোমুখি দাঁড়িয়ে তা হল ঃ (ক) বেকারি ও সাধারণ মানুষের স্বল্প ক্রয়ক্ষমতা, (খ) মূল্যবৃদ্ধি, (গ) অভ্যন্তরীণ আর্থিক ভারসাম্যের অভাব, (ঘ) বৈদেশিক বাণিজ্যে ঘাটতি এবং বৈদেশিক ঋণের বোঝা, (ঙ) মানুষকে দূরে সরিয়ে রাখা। এই সমস্যাগুলির মুখোমুখি দাঁড়িয়ে, বর্তমান আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে দু'ধরনের বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে আর্থিক নীতি অনুসরণ করা যায়।

*১.২। একটি দৃষ্টিভঙ্গি হতে পারে যে, আমাদের দেশে সম্পদের মালিকানার ক্ষেত্রে কৃষিতে মূলত জমির এবং শিল্পে পুঁজির—যে অসম বন্টন আছে তা মেনে নেওয়া,* এবং মেনে নিয়ে কৃষি ও শিল্পের ক্ষেত্রে উৎপাদনের পরিকল্পনা করা। এই দৃষ্টিভঙ্গিই এতদিন জাতীয় স্তরে অনুসৃত হয়েছে। সদিচ্ছা ইত্যাদি ব্যক্ত করা সত্ত্বেও মালিকানার এই অসম বন্টনকে পরিবর্তন করার প্রকৃত কোনও উদ্যোগ জাতীয় স্তরে অতীতে নেওয়া হয়নি। অসম বন্টনের উদাহরণ হিসাবে বলা যায় যে, কৃষি জমির মালিকানার অসম বন্টন যোজনা কমিশনের সপ্তম পরিকল্পনার অন্তবর্তী মূল্যায়নেই স্বীকার করে নেওয়া হয়েছে। জাতীয় নমুনা সমীক্ষার তথ্য উল্লেখ করে এই মূল্যায়নে বলা হয়েছে যে সমগ্র দেশের ক্ষেত্রে এখনও মোট কৃষি জমির মালিকানার মাত্র ২৯ শতাংশ আছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে। অর্থাৎ, বাকি ৭১ শতাংশ কৃষিজমি আছে সম্পন্ন কৃষকের হাতে। এর ফলে কৃষি উৎপাদনের পরিকল্পনা বারংবার দেখা হয়েছে, সম্পন্ন কৃষকদেরই চোখ দিয়ে। একইভাবে, শিল্প উৎপাদনের পরিকল্পনা দেখা হয়েছে বৃহৎ শিল্পপতিদের চোখ দিয়ে। তাদের চোখ দিয়ে দেখার ফলে উৎপাদনের ক্ষেত্রে এক অতিরিক্ত পুঁজিনির্ভর প্রযুক্তি ব্যবহার করার প্রবণতা দেখা গেছে, যে প্রযুক্তি সাধারণ মানুষের জন্য যথেষ্ট কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারে না। ব্যাপক বেকারি এবং সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা হ্রাস পাওয়ার এটাই মূল কারণ। একই সঙ্গে এই অতিরিক্ত পুঁজিনির্ভর প্রযুক্তি ব্যবহার করার ফলে তার সঙ্গে নির্দিষ্টভাবে যুক্ত কিছু উচ্চবিত্ত মানুষের যথেষ্ট আয় বৃদ্ধি হয়েছে।

১.৩। উচ্চবিত্তের আর্থিক অবস্থার উন্নতি এবং সাধারণ মানুষের ক্ষেত্রে অবহেলার এই চিত্রের প্রতিফলন জাতীয় স্তরে বাজেটের অর্থ সংগ্রহের ক্ষেত্রেও ঘটেছে, এবং তার ফলেই অভ্যন্তরীণ আর্থিক ভারসাম্য ঘাটতি হয়েছে। ধনী শ্রেণীর চেয়ে বারংবার দরিদ্র শ্রেণীর ওপরই করের বোঝা অনেক বেশি চাপানো হয়েছে। এর একটি প্রমাণ হল যে, মোট কর বাবদ রাজস্বের মধ্যে যেখানে ১৯৬০-৬১ সালে পরোক্ষ কর বাবদ রাজস্ব ছিল ৭১ শতাংশ, সেখানে বর্তমানে পরোক্ষ কর বাবদ রাজস্ব ৮৫ শতাংশ এসে দাঁড়িয়েছে। যখন এর পরেও যথেষ্ট অর্থসংগ্রহ হয়নি, তখন ব্যয়ের জন্য ঘাটতি বাজেটের পথে যাওয়া হয়েছে এবং প্রায়ই নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর প্রশাসন-নির্ধারিত দাম বৃদ্ধি করা হয়েছে এবং শিল্পের মূল কাঁচামালেরও দাম বৃদ্ধি করা হয়েছে।

১.৪। বারংবার এই ঘাটতি বাজেটের পথে যাওয়া, প্রশাসন-নির্ধারিত দাম বৃদ্ধি করা এবং পূর্বেকার কেন্দ্রীয় সরকারের উপযুক্ত সময়ে মূল্যবৃদ্ধি রোধের জন্য রাজনৈতিক সঙ্কল্পের অভাব—এইগুলিই ক্রমাগত মূল্যবৃদ্ধির মূল কারণ হিসাবে কাজ করেছে। যেহেতু কয়েকটি রাজ্য ছাড়া সমগ্র দেশে কোনও কার্যকর রেশন ব্যবস্থা নেই, তাই এই মূল্যবৃদ্ধির আঘাত সবচেয়ে বেশি পড়েছে সাধারণ মানুষের ওপর। তাঁদের ক্রয়ক্ষমতা এর ফলে আরও হ্রাস পেয়েছে।

১.৫। সংখ্যাগরিষ্ঠ সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার এই হ্রাস এবং একইসঙ্গে মুষ্ঠিমেয় উচ্চবিত্ত মানুষের আর্থিক ক্ষমতা বৃদ্ধির ফলে দেশের সামগ্রিক শিল্পায়নের ক্ষেত্রে একটা বিকৃতি এসেছে। একদিকে, উচ্চবিত্তের ভোগ চাহিদা মেটানোর জন্য স্থায়ী ভোগ্যপণ্য শিল্পের (Consumer durables) কিছুটা উন্নতি হয়েছে অন্যদিকে সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা হ্রাসের

ফলে তাদের প্রয়োজনীয় অসংখ্য ভোগ্যপণ্য শিল্পে অপেক্ষাকৃতভাবে অধোগতি এসেছে। এরই ফলশ্রুতি হিসাবে, শিল্পে রুগ্নতা ভীষণভাবে বৃদ্ধি পেয়েছে। রুগ্ন শিল্পের মোট সংখ্যা ১৯৮০ সালে ২৪ হাজার থেকে বৃদ্ধি পেয়ে বর্তমানে ২ লক্ষ অতিক্রম করে গেছে। যেহেতু সাধারণ মানুষের ভোগ্যপণ্য শিল্পগুলিই অপেক্ষাকৃতভাবে শ্রমনির্ভর, তাই এই ধরনের শিল্পে রুগ্নতার জন্য বেকারি এক ব্যাপক আকার ধারণ করেছে। শুধুমাত্র নথিভুক্ত বেকারের সংখ্যাই সমগ্র দেশে ১৯৭৬ সালে ১ কোটি থেকে বৃদ্ধি পেয়ে ইদানিং প্রায় ৩.২৪ কোটিতে এসে দাঁড়িয়েছে। অন্যদিকে উচ্চবিত্তের প্রয়োজনীয় স্থায়ী ভোগ্যপণ্য শিল্প শ্রমনির্ভর না হয়ে হয়েছে পুঁজিনির্ভর এবং একই সঙ্গে আমদানি-নির্ভর। ফলে উচ্চবিত্তের জন্য স্থায়ী ভোগ্যপণ্য শিল্পের ক্ষেত্রে যে সামান্য কর্মসংস্থান হয়েছে তা সাধারণ মানুষের ভোগ্যপণ্যশিল্পে যে ব্যাপক বেকারি নেমে এসেছে, তার ক্ষতিপূরণ করতে একেবারে ব্যর্থ হয়েছে। এই বেকারি এবং সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার হ্রাস শিল্পদ্রব্যের অভ্যন্তরীণ বাজারকে বিশেষ ভাবে সঙ্কুচিত করেছে, এবং এটাই দেশের সামগ্রিক শিল্পায়নের ক্ষেত্রে সবচেয়ে বড় বাধা হয়ে দাঁড়িয়েছে।

১.৬। অভ্যন্তরীণ বাজারের এই সীমাবদ্ধতার মুখোমুখি দাঁড়িয়ে, দেশের সাধারণ মানুষকে উপেক্ষা করে মুক্তির পথ খোঁজা হয়েছে রপ্তানির মাধ্যমে। কিন্তু এই রপ্তানির ক্ষেত্রে এমন কোনও বৃদ্ধি সম্ভব হয়নি যার ফলে উচ্চবিত্তের স্থায়ী ভোগ্যপণ্যশিল্পে আমদানি-নির্ভর প্রযুক্তির জন্য যে ব্যাপক আমদানির প্রয়োজন তাকে সামাল দেওয়া যায়। ফলত বৈদেশিক বাণিজ্যের ঘাটতির সম্মুখীন হয়ে যে নীতি জাতীয় স্তরে অনুসৃত হয়েছে, তা হল বিদেশ থেকে ঋণ নেওয়া আরও বৃদ্ধি করা। এর ফলে, সরকারি হিসাব অনুযায়ী, ভারতে বৈদেশিক ঋণের বোঝা ১৯৮০-৮১ সালের শেষে ১৮,৪০০ কোটি টাকা থেকে বিশেষ ভাবে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ৬৮,৮৩১ কোটিতে এসে দাঁড়িয়েছে। আশঙ্কা করা হচ্ছে যে, এর পরে এই ঋণের বোঝা আরও বৃদ্ধি পেয়েছে। জাতীয় স্তরে অনুসৃত এই সামগ্রিক আর্থিক নীতি দেশকে এক বৈদেশিক ঋণের ফাঁদের দিকে নিয়ে গেছে, যার ফলে দেশের স্বনির্ভরতা বিপন্ন হওয়ার এক বাস্তব আশঙ্কা দেখা দিয়েছে।

১.৭। এই পরিকল্পনার যা দৃষ্টিভঙ্গি—সম্পদের অসম বন্টন মেনে নেওয়া, পুঁজি-নির্ভর প্রযুক্তির ওপর ঝোঁক, মূল্যবৃদ্ধি ও পরোক্ষ করের বোঝা এবং দেশের স্বনির্ভরতার ওপর আঘাত—সমস্তটাই সাধারণ মানুষের আশা-আকাঙ্খা থেকে একেবারে ভিন্ন। তাই সাধারণ মানুষকে যে গণতান্ত্রিক পদ্ধতিতে পরিকল্পনার সঙ্গে যুক্ত করা হবে না, এবং বিকেন্দ্রীকরণ করা হবে না, এবং তার পরিবর্তে আর্থিক ক্ষমতা ও সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা ক্রমশই কেন্দ্রের হাতে কুক্ষিগত করা হবে—এটা এই পরিকল্পনার মূল দৃষ্টিভঙ্গিরই মধ্যে অন্তর্নিহিত আছে। অতীতে এই আর্থিক ক্ষমতা কেন্দ্রীভূত করার ফলে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে, সমগ্র দেশে কর বাবদ যত রাজস্ব আদায় হয়, তার দুই-তৃতীয়াংশই কেন্দ্রের কাছে জমা পড়ে এবং বাকি মাত্র এক-তৃতীয়াংশ সমস্ত রাজ্যগুলির হাতে আসে। একই ভাবে, বাজার থেকে ঋণ নেওয়ার ক্ষেত্রে, প্রায় ৮৫ শতাংশ ঋণ বরাদ্দ থাকে কেন্দ্রের জন্য, বাকি ১৫ শতাংশ থাকে রাজ্যগুলির খাতে।

১.৮। এখন লক্ষ্য করা প্রয়োজন যে, কেন্দ্রে গত প্রায় সাড়ে তিন মাস আগে নতুন সরকার আসার পর, এই সমস্ত ক্ষেত্রগুলিতে কোথায় কোথায় সমস্যা সমাধানের জন্য নতুন

পদক্ষেপ নেওয়া হয়েছে এবং কোথায় এখনও হয়নি।

১.৯। কেন্দ্র-রাজ্য সম্পর্কের ক্ষেত্রে, সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতার বিকেন্দ্রীকরণের প্রশ্নে আন্তরাজ্য পর্ষদ গঠন করা এবং রাজ্যের মুখ্যমন্ত্রীদের যোজনা কমিশনে যুক্ত করার ক্ষেত্রে যে পদক্ষেপগুলি নেওয়া হয়েছে, সেগুলি সঠিক দিকেই আছে। কিন্তু কেন্দ্র থেকে রাজ্যগুলিকে রাজস্ব-সম্পদ পুনর্বন্টন করার ক্ষেত্রে আমরা যদি নবম অর্থ কমিশনের সুপারিশের (যে অর্থ কমিশন আগেকার আমলে স্থাপিত) ওপর বর্তমান কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত এবং বর্তমান কেন্দ্রীয় বাজেটের প্রস্তাবগুলি একত্রিত করে দেখি, তা হলে মনে হয়, এই ক্ষেত্রে আগেকার আমলের প্রবণতার কোনও গুরুত্বপূর্ণ পরিবর্তন এখনও সূচিত হয়নি।

[3-10–3-20 P.M.]

১.১০। যেটা বিশেষ ভাবেই পরিবর্তন হয়েছে, তা হল রাজ্যগুলির সঙ্গে কেন্দ্রের মত বিনিময়ের ধরন—যা এখন আগের চেয়ে অনেক খোলা মনের এবং ফলপ্রসূ। এর উদাহরণ হল, অতি অল্প সময়ে হলদিয়া প্রকল্পের ক্ষেত্রে কার্যকর ভাবে ছাড়পত্র পাওয়া, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য সোভিয়েত ঋণের বিষয়ে ইতিবাচক সিদ্ধান্ত এবং কেন্দ্রের দিক থেকেই টেলিযোগাযোগের ক্ষেত্রে কেন্দ্র-রাজ্য যৌথ উদ্যোগের ভিত্তিতে পশ্চিমবঙ্গে একটি কারখানা স্থাপন করার প্রস্তাব দেওয়া। অতীতে আমরা দেখেছি যে কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিচ্যুতির জন্য এই প্রতিটি ক্ষেত্রেই অহেতুক বিলম্ব করা হয়েছে।

১.১১। কর্মসংস্থানের ক্ষেত্রে, এই কেন্দ্রীয় বাজেটে জোর দেওয়া হয়েছে কৃষি, শ্রম-নির্ভর ছোট শিল্প এবং বিশেষ কর্মসংস্থান প্রকল্পগুলির ওপর। এই বাজেটে বহির্বাণিজ্যে ঘাটতি এবং বৈদেশিক ঋণের পরিস্থিতির ক্ষেত্রে উন্নতি করার চিন্তা করা হয়েছে। এই দিকে দৃষ্টি রেখে, রপ্তানি বৃদ্ধির ওপর জোর দেওয়া হয়েছে এবং যন্ত্রপাতি ইত্যাদি আমদানি করার প্রয়োজনকে রপ্তানি বৃদ্ধির সঙ্গে যুক্ত করার চেষ্টা হয়েছে। তবে এই পরিস্থিতিকে আরও ভাল করা যেত, যদি সিদ্ধান্ত নেওয়া হত যে, এই যন্ত্রপাতিগুলি আমদানি না করে দেশের শিল্প দিয়েই উৎপাদন করা হবে, যাতে আমদানি আরও কমে এবং দেশের শিল্পেও জোয়ার আসে। বাজেটের ঘাটতি কমানোর দিকে প্রচেষ্টা নেওয়া হয়েছে। এই প্রচেষ্টা যদি কার্যকর হয়, তাহলে অভ্যন্তরীণ আর্থিক ভারসাম্য এবং শৃঙ্খলার ক্ষেত্রে উন্নতি হতে পারে। কিন্তু ঘাটতি কমানোর প্রচেষ্টা হয়েছে ডিজেল ও পেট্রোলের দাম বৃদ্ধি করে এবং লোহা ও ইস্পাতের মতো শিল্পের মূল কাঁচামালের ওপর শুল্ক বৃদ্ধি করে। এই দাম ও শুল্কের বৃদ্ধি এবং তার আগে রেল বাজেটের মাশুল বৃদ্ধি, একত্রিত হয়ে মূল্যবৃদ্ধির ওপর প্রতি স্তরে চাপ সৃষ্টি করবেই। এই প্রস্তাবগুলি এবং পরোক্ষ করের ওপর নির্ভরতা বজায় রাখা দেখে মনে হচ্ছে, এই বিষয়গুলির ক্ষেত্রে আগেকার আমলের পরিস্থিতি থেকে যে প্রয়োজনীয় পরিবর্তন আশা করা হয়েছিল, তা এখনও শুরু হয়নি। অনেক ভাল হত, যদি এই ধরনের দাম বা শুল্কের হার বাড়িয়ে মূল্যবৃদ্ধি এবং পরোক্ষ করের বোঝা সাধারণ মানুষের ওপর না চাপিয়ে উচ্চবিত্তের কাছ থেকে বেশি প্রত্যক্ষ কর আদায় করে এই ঘাটতি কমনোর লক্ষ্য পূর্ণ করার চেষ্টা করা হত। ভূমি সংস্কারের ক্ষেত্রে, সংবিধান সংশোধন করে ভূমি সংস্কারকে নবম তফসিলে অন্তর্ভুক্ত করার যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, তা সঠিক পদক্ষেপ। তবে একেবারে তৃণমূলে ভূমি সংস্কারকে

কার্যকর করার জন্য আরও মৌলিক এবং সাংগঠনিক প্রস্তুতির প্রয়োজন আছে।

**পরিকল্পনার ক্ষেত্রে বিকল্প দৃষ্টিভঙ্গি এবং পশ্চিমবঙ্গের অভিজ্ঞতা**

২.১। জাতীয় স্তরে অতীতে পরিকল্পনার ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলা হয়েছে, তার এক বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়েই পশ্চিমবঙ্গে গত প্রায় বারো বছর ধরে পরিকল্পনায় উদ্যোগ নেওয়া হয়েছে। কৃষি ও শিল্পে উৎপাদনের ক্ষেত্রে সম্পদের যে অসম বন্টন, সাধারণ মানুষের গণতান্ত্রিক আন্দোলনের ভিত্তিতে সেই অসম বন্টনকে, যতদূর সম্ভব, পরিবর্তন করার প্রচেষ্টা দিয়েই এই বিকল্প নীতির শুরু। কৃষিতে এই যাত্রা শুরু ভূমিসংস্কার দিয়ে, এবং শিল্পের ক্ষেত্রে ক্ষুদ্রশিল্পের ওপর গুরুত্ব আরোপ করে—এবং তার পরে এই ক্ষুদ্র শিল্পগুলির সঙ্গে, যেখানে সম্ভব, মূল বৃহৎ শিল্পের (Mother Industrial Complex) সঙ্গে যোগাযোগ স্থাপন করে।

২.২। ভূমিসংস্কারের ওপর এই গুরুত্ব কোনও দয়াদাক্ষিণ্যের ব্যাপার নয়। দরিদ্র খেটে খাওয়া কৃষকদের মধ্যেই সবচেয়ে বেশি উৎপাদন ক্ষমতার প্রামাণ্য নজির আছে। তাই ভূমিসংস্কার মূলত উৎপাদন বৃদ্ধিরই একটি পদক্ষেপ। ভূমিসংস্কার কার্যকর করার ফলে পশ্চিমবঙ্গে একটি অবস্থায় পৌঁছানো গেছে, যার ফলে জাতীয় নমুনা সমীক্ষার তথ্য (যা আগেই উল্লেখ করা হয়েছে) অনুযায়ী প্রায় ৬০ শতাংশ কৃষিজমির মালিকানা চলে এসেছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে লক্ষ্যণীয় যে জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী সমগ্র দেশে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে জমি আছে মাত্র ২৯ শতাংশ। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের জমির সঙ্গে নথিভুক্ত বর্গাদারদের (যার সংখ্যা ১৯৮৯ সালের শেষে ১৪.০৫ লক্ষ) আওতায় যে জমি আছে, তা যদি যোগ করা যায়, তবে এরাজ্যে মোট জমির যে অংশে কৃষিকর্মের ওপর খেটে খাওয়া দরিদ্র কৃষকের অধিকার আছে, তা ৭০ শতাংশকেও অতিক্রম করে যাবে। এর ফলে সমগ্র দেশের চেয়ে পশ্চিমবঙ্গে এক ভিন্ন পরিস্থিতির সৃষ্টি হয়েছে যেখানে কৃষির পরিকল্পনা বর্তমানে দরিদ্র খেটে খাওয়া কৃষকদের চোখ দিয়ে দেখা সম্ভব হচ্ছে।

২.৩। ভূমিসংস্কারকে আরও কার্যকর করার জন্য, ভূমিসংস্কারের সঙ্গে সঙ্গে সাধারণ কৃষককে জমি ছাড়া অন্যান্য উপকরণ যেমন, সেচ, সার, উন্নত বীজ ইত্যাদি সরবরাহের ক্ষেত্রে সহায়তা করা প্রয়োজন। নতুন পরিস্থিতিতে দাঁড়িয়ে এই উপকরণগুলি সরবরাহ করার সময় তাই এমন এক প্রযুক্তির ওপর জোর দেওয়া হয়েছে যা শ্রম এবং স্থানীয় সম্পদনির্ভর। উদাহরহণ হিসাবে বলা যায় যে, সেচের ক্ষেত্রে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে ক্ষুদ্র সেচের সম্প্রসারণের ওপর। এবং এখানে উপরে বর্ণিত প্রযুক্তির দিকেই ঝোঁকটি রাখা হয়েছে। ক্ষুদ্র সেচের ওপর এই বিশেষ জোর দেওয়ার জন্য ক্ষুদ্র সেচের ক্ষমতার আওতায় সপ্তম যোজনার শেষে প্রায় ২৫.৩২ লক্ষ হেক্টর জমিকে (ক্ষুদ্র সেচ সেন্সাসের তথ্যের ভিত্তিতে অনুমিত) আনা সম্ভবপর হবে, যা সপ্তম যোজনার শেষে ২০ লক্ষ হেক্টর জমির সেচভুক্ত করার লক্ষ্যমাত্রার চেয়ে অনেক বেশি। আমরা মনে করি যে, মূলত ভূমিসংস্কার এবং সেচের সম্প্রসারণের ভিত্তিতে, এবং উন্নত বীজ ও সারের সরবরাহের কারণে এ রাজ্যে কৃষি উৎপাদনে উল্লেখযোগ্য বৃদ্ধি করা সম্ভব হয়েছে। উদাহরণ হিসাবে লক্ষ্যণীয় যে, ১৯৭৬-৭৭ সালে যেখানে রাজ্যে মোট খাদ্যশস্যের উৎপাদন ছিল ৭৪ লক্ষ টন, তা ১৯৮৮-৮৯ সালের শেষে ১১৫ লক্ষ টনের এক সর্বকালীন রেকর্ডকে স্পর্শ করেছে। আশা করা যাচ্ছে, খাদ্যশস্যের এই উৎপাদন বর্তমান বছরে আরও বৃদ্ধি পাবে, যার ফলে সপ্তম যোজনার খাদ্যশস্য উৎপাদনের

১০৫ লক্ষ টনের যে লক্ষ্যমাত্রা ছিল তা যথেষ্ট অতিক্রম করা সম্ভব হবে। এছাড়া উল্লেখ করা প্রয়োজন যে, একই সঙ্গে কৃষি সংক্রান্ত যে অন্যান্য ক্ষেত্রগুলি আছে, যথা, মৎস্যচাষ, পশুপালন এবং বনায়ণ, তার প্রতিটি ক্ষেত্রেই উৎপাদনের উর্ধগতি হয়েছে। এইসব ক্ষেত্রের কাজকর্মের বিবরণ আর্থিক সমীক্ষা, ১৯৮৯-৯০-তে দেওয়া হয়েছে।

২.৪। যেহেতু কৃষি ও কৃষিসংক্রান্ত ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধির মূলে আছে ভূমিসংস্কার, তাই শুধু মোট উৎপাদন বৃদ্ধি নয়, এই উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের আর্থিক অবস্থারও কিছুটা উন্নতি হয়েছে। তার প্রতিফলন পড়েছে ভূমিহীন কৃষকের মজুরি বৃদ্ধিতে। ১৯৭৬-৭৭ সালে যেখানে নগদ ও জিনিসপত্র মিলিয়ে এই দৈনিক গড় মজুরির হার ছিল ৫.৬০ টাকা, তা এখন বৃদ্ধি পেয়ে ১৭.০০ টাকাকে অতিক্রম করেছে এবং বেশ কয়েকটি জেলাতে এই মজুরির হার ২০.০০ টাকাকেও অতিক্রম করে গেছে। এছাড়াও, এ রাজ্যে পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প (এন আর ই পি), ভূমিহীন কৃষকের কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্প (আর এল ই জি পি) এবং সুসংহত গ্রামীণ উন্নয়ণ প্রকল্পের (আই আর ডি পি) মাধ্যমে গ্রামের দরিদ্র মানুষের আর্থিক অবস্থার উন্নতি হয়েছে। বর্তমান বছরে, এন আর ই পি এবং আর এল ই জি পি-কে পরিবর্তন করে সে স্থানে জওহর রোজগার যোজনা নামে একমাত্র গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প শুরু করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পের মাধ্যমে যে ৫৭২ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করার লক্ষ্যমাত্রা আছে, প্রথম নয় মাসের মধ্যে তার ৭৮ শতাংশই পূর্ণ হয়ে গেছে, যা এই সময়কার সাধারণ ৭০ শতাংশ লক্ষ্যমাত্রা পূর্ণ করার নিরিখে অনেক উঁচুতে এবং যা গত বছরের এই সময়ের ৭৫ শতাংশ লক্ষ্যমাত্রা পূর্ণ হওয়ার চাইতে বেশি। প্রাপ্ত তথ্যের ভিত্তিতে দেখা যাচ্ছে যে, এই প্রকল্পে এবছরে কর্মসংস্থান সৃষ্টি গৃহীত লক্ষ্যমাত্রার ১০০ শতাংশকে অতিক্রম করে যাবে। একইভাবে আই আর ডি পি প্রকল্পে ২,৩৯,৬৩৯ জন গ্রামের দরিদ্র মানুষকে সহায়তা দেওয়ার বার্ষিক লক্ষ্যমাত্রার ৭১ শতাংশই পূর্ণ হয়েছে প্রথম নয় মাসের মধ্যে। তথ্যের ভিত্তিতে আবার দেখা যাচ্ছে যে, এখানেও বার্ষিক লক্ষ্যমাত্রা অতিক্রম করা সম্ভব হবে। বিশেষভাবে লক্ষ্যণীয় যে, এ বছরের প্রথম নয় মাসের শেষে মোট উপকৃতদের মধ্যে মহিলাদের সংখ্যা ৩৮ শতাংশ যা জাতীয় লক্ষ্যমাত্রা হিসাবে যে ৩০ শতাংশ ধরা হয়েছে, তার অনেক উর্ধ্ব।

[3-20–3-30 P.M.]

২.৫। কৃষি উৎপাদন বৃদ্ধির সঙ্গে গ্রামাঞ্চলে দরিদ্র মানুষেরও আর্থিক উন্নতি হওয়ায়, ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে, বিশেষ করে যে শিল্পগুলি কৃষির সঙ্গে যুক্ত এবং সাধারণ মানুষের জন্য ভোগ্যপণ্য প্রস্তুত করে (যেমন তাঁতশিল্প)। ১৯৭৬-৭৭ সালে যেখানে রাজ্যে মোট নথিভুক্ত ছোট শিল্পের সংখ্যা ছিল ১ লক্ষেরও কম, তা এখন বৃদ্ধি পেয়ে হয়েছে ২.৯৫ লক্ষ। এছাড়া, তাঁতশিল্পে মোট উৎপাদন, যা ১৯৭৬-৭৭ সালে ছিল ২০ কোটি মিটার তা ১৯৮৯-৯০ সালে ৪০ কোটি মিটারকেও অতিক্রম করে যাবে বলে অনুমিত হচ্ছে। চর্মশিল্প এবং রেশমশিল্পের ক্ষেত্রেও যথেষ্ট উন্নতি হয়েছে, যার প্রামাণ্য বিবরণ আছে আর্থিক সমীক্ষা, ১৯৮৯-৯০-তে।

২.৬। রজ্যে বৃহৎ ও মাঝারি শিল্পে উৎপাদনের যে মোট সূচক (নতুন ভিত্তিবর্ষ ঃ ১৯৮০=১০০) তার উর্ধগতি ইদানিংকালে অব্যাহত রয়েছে। ১৯৮৭ সালে ১০৮.৪ থেকে বৃদ্ধি পেয়ে এই সূচক ১৯৮৮ সালে ১১৩.৭-এ পৌঁছেছে এবং তা ১৯৮৯ সালে ১২০-কে অতিক্রম করে যাবে, অনুমিত হচ্ছে।

২.৭। এ রাজ্যে শিল্পের উন্নতির পথে কতগুলি বাধা অনেকদিন ধরেই রয়েছে। সবচেয়ে বড় সমস্যার কারণ হল মাশুল সমীকরণ নীতি, যে সমস্যার কোনও সমাধান পূর্বেকার কেন্দ্রীয় সরকার করেনি। বর্তমানে কেন্দ্রের নতুন সরকারের সাথে এই ব্যাপারে আলোচনা শুরু হয়েছে। এটাও জানা কথা যে, এরাজ্যে বাণিজ্যিক ব্যাঙ্কগুলির ঋণ ও আমানতের অনুপাত ১৯৮৮ সালের সেপ্টেম্বর মাসে ছিল মাত্র ৪৯.৯ শতাংশ। ইদানিংকালে, এই ঋণ ও আমানতের অনুপাতের ক্ষেত্রে ৫ শতাংশ বৃদ্ধি ঘটেছে। কিন্তু তা সত্ত্বেও এই অনুপাত এখনও জাতীয় গড় অনুপাতের চেয়ে ১০ শতাংশ কম, এবং তুলনীয় শিল্পপ্রধান রাজ্যগুলির অনুপাতের চেয়ে আরও অনেক কম। এটা ভাল কথা যে, এ বছরের কেন্দ্রীয় বাজেটে ইদানীংকালে সর্বপ্রথম ঋণ ও আমানতের অনুপাতের এই আঞ্চলিক বৈষম্য দূর করার কথা জোর দিয়ে বলা হয়েছে। এছাড়া, অতীতে কেন্দ্রীয় সরকারের নিজস্ব বিনিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে অপেক্ষাকৃতভাবে অবহেলা করা হয়েছে। যেখানে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের ভাগ ১৯৭০ সালে ১১.৭ শতাংশ থেকে কমে ১৯৮৭ সালে ৬.২ শতাংশ হয়েছে, সেখানে পশ্চিমাঞ্চলের একটি তুলনীয় রাজ্যের ক্ষেত্রে এই ভাগ ১৯৭০ সালে ৩.১ শতাংশ থেকে ১৯৮৭ সালে ১৭ শতাংশে এসে দাঁড়িয়েছে। এই পরিপ্রেক্ষিতেই বর্তমানে নতুন কেন্দ্রীয় সরকার টেলিযোগাযোগ শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে কেন্দ্র-রাজ্য যৌথ উদ্যোগের প্রস্তাব এনেছেন, তা সত্যিই বিশেষ গুরুত্বপূর্ণ। পুনরায়, এই পরিপ্রেক্ষিতেই যেভাবে নতুন কেন্দ্রীয় সরকারের তরফ থেকে ক্ষমতায় আসার পরে হলদিয়া পেট্রোরসায়ন শিল্পের ক্ষেত্রে কার্যকরী ছাড়পত্র এবং একই সঙ্গে আর্থিক প্রতিষ্ঠানের সহায়তার ব্যাপারে উদ্যোগ নেওয়া হল, তার গুরুত্বের এক বিশেষ মাত্রা আছে। এই বিষয়গুলিই আগেকার আমলে দশ বছরেরও বেশি সময় ধরে আটকে রাখা হয়েছিল।

২.৮। মননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, হলদিয়াতে এই পেট্রোরসায়ন শিল্পের প্রাথমিক কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। একই সঙ্গে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এই পেট্রোরসায়ন শিল্পের সঙ্গে যুক্ত দ্বিতীয় ও তৃতীয় পর্যায়ের শিল্প ইউনিটগুলি মাঝারি, ছোট এবং কুটিরশিল্পের মাধ্যমে স্থাপিত হবে, যার ফলে প্রায় দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হবে। সমগ্র প্রকল্পটির ক্ষেত্রে এমনভাবে সমন্বয় করে পরিকল্পনা করা হচ্ছে যার ফলে মূল বৃহৎ শিল্পের প্রকল্পটির সঙ্গে অসংখ্য সহযোগি শ্রমনির্ভর ছোট ছোট শিল্প যুক্ত হবে। এরাজ্যে কৃত্রিম তন্তুর ক্ষেত্রেও যে আরেকটি নতুন যৌথ উদ্যোগ শুরু হয়েছে, সেখানেও মূল প্রকল্পটির সঙ্গে ক্ষুদ্র ও কুটিরশিল্পগুলির মধ্যে এই ধরনের সংযোগ স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে। বৃহৎ এবং ক্ষুদ্র শিল্পের মধ্যে এই সংযোগের গুরুত্ব আগেই উল্লেখ করা হয়েছে।

২.৯। মূল এই বৃহৎ শিল্পগুলির ক্ষেত্রে নতুন উদ্যোগ সৃষ্টি, সেই শিল্পগুলির সঙ্গে ক্ষুদ্র ও কুটির শিল্পের সংযোগ এবং জেলাগুলিতে কৃষিভিত্তিক শিল্পের নতুন সম্ভাবনা—এরই ভিত্তিতে আগামী বছরে মোট শিল্প উৎপাদন সূচক আরও অনেক বৃদ্ধি পাবে অনুমিত হচ্ছে।

মনে হয়, বর্তমানে পশ্চিমবঙ্গ শিল্পে পুনরুজ্জীবনের মুখোমুখি দাঁড়িয়ে।

২.১০। নতুন শিল্প স্থাপনের মাধ্যমে শিল্পে পুনরুজ্জীবনের সঙ্গে সঙ্গে বন্ধ ও রুগ্ন শিল্পগুলিরও প্রাণ সঞ্চারের প্রয়োজন আছে। যদিও এক্ষেত্রে মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারেরই, তবুও রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যেই এ ব্যাপারে বিশেষ উদ্যোগ নিয়েছেন। এই উদ্দেশ্যে শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৫১ ব্যবহার করে ১৩টি রুগ্ন শিল্প সংস্থাকে অধিগ্রহণ করা হয়েছে এবং তার মধ্যে ১০টি ক্ষেত্রে রাজ্য সরকার জাতীয়করণ করারও ব্যবস্থা করেছেন। তাছাড়া, সামগ্রিক ভাবে রাজ্য সরকার প্রায় ৫২টি রুগ্ন শিল্প প্রতিষ্ঠানের পাশে এসে দাঁড়িয়েছে, এবং ফলে প্রায় ৫২ হাজার শ্রমিকের স্বার্থ রক্ষা করা সম্ভব হয়েছে। এছাড়া বন্ধ বা রুগ্ন শিল্পে শ্রমিকদের সমবায়ের ভিত্তিতে সংগঠিত করে, সেই সমবায়গুলিকে অর্থ দিয়ে এবং তাদের উৎপাদিত সামগ্রিকে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের ক্রয় ব্যবস্থার সঙ্গে যুক্ত করে সামগ্রিকভাবে সহায়তা করার এক উদ্যোগ নেওয়া হয়েছে। বর্তমানে এভাবে ৪টি শিল্প সংস্থাকে পুনরুজ্জীবিত করা হচ্ছে। এছাড়া পশ্চাৎপদ এলাকার শিল্প উন্নয়নের স্বার্থ মনে রেখে রাজ্য সরকার বীরভূম জেলার ময়ূরাক্ষী সূতা কলটির সম্পদ অধিগ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন। এই শিল্পটি ১৯৮৬ সাল থেকে বন্ধ হয়েছিল। পুনর্গঠনের ক্ষেত্রে আর্থিক সহায়তা করার পর সম্প্রতি এই কারখানাটি আবার উৎপাদন শুরু করেছে।

২.১১। শিল্পক্ষেত্রে এই উদ্যোগগুলিকে পরিকাঠামোগত সহায়তা দেওয়ার প্রয়োজন। এর মধ্যে বিদ্যুতের যোগান খুবই গুরুত্বপূর্ণ। বিদ্যুতের ক্ষেত্রে রাজ্যে ১৯৮৯-৯০ সালে কিছু সমস্যা দেখা দিয়েছে। এই সমস্যাগুলি বিশদভাবে ব্যাখ্যা করা হয়েছে আর্থিক সমীক্ষা, ১৯৮৯-৯০-এর ৬ অধ্যায়ে। এই সমস্যাগুলির সম্মুখীন হয়ে সমস্ত প্রচেষ্টা নেওয়া হচ্ছে যাতে কোলাঘাটের দুটি ২১০ মেগাওয়াট ইউনিটকে ১৯৯০-৯১ সালের মধ্যে চালু করা যায়। একই সঙ্গে উল্লেখ করা প্রয়োজন যে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য রাজ্যকে সোভিয়েত ঋণ দিতে অস্বীকার করার মুখোমুখি দাঁড়িয়ে রাজ্য সরকার নিজের সম্পদের ওপর ভিত্তি করেই প্রকল্পটির কাজ শুরু করার সিদ্ধান্ত গ্রহণ করে। বর্তমান বছরে এই প্রকল্পের জন্য টারবাইন এবং বয়লারের অর্ডার ইতিমধ্যেই দেওয়া হয়েছে। জেলা পরিষদকে যুক্ত করে এবং বিভিন্ন সরকারি দপ্তরের কারিগরি সহায়তায় এই প্রকল্পের কিছু পরিকাঠামোগত নির্মাণকার্য মিতব্যয়ে শুরু করা হয়েছে। সম্প্রতি কেন্দ্রে নতুন সরকার এই প্রকল্পের জন্য সোভিয়েত ঋণ দেওয়ার ব্যাপারে যে ইতিবাচক সিদ্ধান্ত গ্রহণ করেছেন, তার ফলে প্রকল্পটির রূপায়ণের কাজ আরও ত্বরান্বিত হবে। বিভিন্ন বিদ্যুৎ প্রকল্পে নতুন ইউনিট সংস্থাপনের কাজ ত্বরান্বিত করার সঙ্গে সঙ্গে প্রতিটি ইউনিটে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা ও বিদ্যুৎ পরিবহন ও বন্টনে অপচয় কমানোর ক্ষেত্রে সমান গুরুত্ব দেওয়ার প্রয়োজন আছে।

২.১২। উৎপাদন ক্ষেত্রে কাজকর্মের পাশাপাশি সেবামূলক কাজের ক্ষেত্রেও অগ্রগতি হয়েছে। এগুলির মধ্যে আছে শিক্ষা, জনস্বাস্থ্য, গৃহনির্মাণ এবং পরিবহন। এই প্রতিটি ক্ষেত্রে কাজকর্মের বিবরণ আর্থিক সমীক্ষা, ১৯৮৯-৯০-তে আছে। এই সমস্ত ক্ষেত্রে কাজকর্মের গতির ভিত্তিতে এখন অনুমিত হচ্ছে যে ১৯৮৮-৮৯ সালে রাজ্যে সামগ্রিক উৎপাদন জনিত মোট আয় ১৯৮০-৮১ সালের স্থির মূল্যমানের ভিত্তিতে ৭.৫ শতাংশ হারে উল্লেখযোগ্য ভাবে বৃদ্ধি পেয়েছে। এই বৃদ্ধির হার, তার আগের বছরের ৬ শতাংশ হারের বৃদ্ধির চাইতে অনেক

বেশি। রাজ্যে সামগ্রিক উৎপাদনজনিত এই মোট আয় ১৯৮৯-৯০ সালেও তার উর্ধগামীতা অটুট রাখবে।

২.১৩। বিগত বছরগুলির অভিজ্ঞতা থেকে এটাও আমাদের দেখা কর্তব্য যে কোন কোন ক্ষেত্রে অসম্পূর্ণতা রয়ে গেছে। এই ক্ষেত্রগুলিতে অবশ্যই প্রয়োজন নতুন উদ্যোগ গ্রহণ করা। নতুন উদ্যোগগুলির ক্ষেত্রে কোথাও প্রয়োজন হবে অতিরিক্ত অর্থের, আবার কোথাও প্রয়োজন হবে প্রধানত সাংগঠনিক পদক্ষেপের।

২.১৪। যদিও কৃষিতে উৎপাদনের উন্নতি হয়েছে, তবুও এখানে আরও উন্নতির সুযোগ আছে এবং সুযোগ আছে নতুন ধরনের শস্য উৎপাদনের দিকে যাওয়ার। উৎপাদনের এই বৃদ্ধি এবং প্রসারের জন্য সবচেয়ে বেশি প্রয়োজন হবে সেচ ব্যবস্থার সম্প্রসারণের। বর্তমানে এই রাজ্যে মাটির নিচের জলের তথ্য বিশদভাবে জানা গেছে। যার ফলে এই জলের ব্যবহার এখন বিজ্ঞান সম্মতভাবে করা সম্ভব হবে। সঠিক তথ্য এবং পদ্ধতির ভিত্তিতে তাই একটি নতুন প্রকল্পের কথা চিন্তা করা যায় যার ফলে এমনভাবে নলকূপ ইত্যাদি বসানো সম্ভব, যাতে প্রাপ্ত জল ক্ষুদ্র সেচ এবং পানীয় জল উভয় কাজের জন্যই ব্যবহার করা সম্ভব। এই কথা মনে রেখে একটি নতুন প্রকল্পের প্রস্তাব আমি করছি, যাতে প্রতিটি সমস্যাসঙ্কুল গ্রামে একটি করে এই ধরনের প্রকল্প শুরু করা যায়। এই প্রকল্পটি আগামী বছর থেকে শুরু হবে এবং পরবর্তী বছরগুলিতেও চলবে। আগামী বছরের জন্য এই প্রকল্পটির খাতে অতিরিক্ত ১০ কোটি টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। পরিকল্পনা খাতে ইতিমধ্যে যা বরাদ্দ করা হয়েছে, তার ওপরে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ। এই প্রকল্পটি জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত হবে, এবং তারজন্য কারিগরি সহায়তা দেওয়া হবে ক্ষুদ্র সেচ ও জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে। এই প্রসঙ্গে আরও বলা উচিত যে, মাটির নিচের জলের অনিয়ন্ত্রিত ব্যবহার রোধ করার জন্য রাজ্য সরকার একটি সামগ্রিক আইন প্রণয়ন করার কথা চিন্তা করছেন।

২.১৫। রাজ্যে এখন শিল্পে এক নতুন পরিবেশ সৃষ্টি হয়েছে। এই পরিস্থিতিতে শিল্পে বিনিয়োগকে আরও আকৃষ্ট করার জন্য শিল্পের ক্ষেত্রে উৎসাহদান প্রকল্পকে নতুন করে দেখা প্রয়োজন। অনুরূপভাবে বন্ধ ও রুগ্ন শিল্পের ক্ষেত্রে যাতে নতুন বিনিয়োগ হতে পারে, তার জন্য উৎসাহ দেওয়ার প্রয়োজন আছে। এই প্রসঙ্গটি আমরা আবার চতুর্থ অংশে আলোচনা করব।

২.১৬। স্বনিযুক্তি প্রকল্পগুলির মধ্যে গ্রামাঞ্চলে আই আর ডি পি প্রকল্পের মাধ্যমে কাজ এগোচ্ছে। এর ফলে, বর্তমান বছরে প্রায় ২.৪০ লক্ষ দরিদ্র মানুষের কাছে সহায়তা পৌঁছে দেওয়া যাবে। সি এম ডি এ এলাকায় SSEP প্রকল্পের মাধ্যমে স্বনিযুক্তি প্রকল্পের ক্ষেত্রেও এ বছরে লক্ষ্যমাত্রা অতিক্রম করে প্রায় ১১ হাজার জনকে উপকৃত করা সম্ভব হবে। কিন্তু আমরা মনে করি যে, নথিভুক্ত বেকারদের জন্য যে স্বনিযুক্তি প্রকল্প (SESRU) চালু আছে, যার মাধ্যমে গ্রাম ও শহর উভয় এলাকায়ই সহায়তা পৌঁছে দেওয়া যায়, তার ক্ষেত্রে আরও অনেক উন্নতির সুযোগ আছে। এই সমস্ত স্বনিযুক্তি প্রকল্পগুলির ক্ষেত্রে আমরা তাই মনে করছি, প্রকল্পগুলি আরও সমন্বিত হওয়া প্রয়োজন এবং তার জন্য সাংগঠনিক ব্যবস্থার ক্ষেত্রে নতুন পদক্ষেপ নিতে হবে। গ্রামাঞ্চলে সমস্ত স্বনিযুক্তি প্রকল্পগুলির জন্য প্রতিটি ব্লকে একটি

সাংগঠনিক কেন্দ্র স্থাপন করতে হবে এবং একই ভাবে শহরাঞ্চলের সমস্ত স্বনিযুক্তি প্রকল্পগুলির জন্য একটি করে সাংগঠনিক কেন্দ্র স্থাপন করতে হবে প্রতিটি পুরসভায়। এই প্রতিটি সমন্বিত কেন্দ্রে সংশ্লিষ্ট পঞ্চায়েত/পুরসভার নির্বাচিত প্রতিনিধিরা থাকবেন এবং থাকবেন প্রতিটি সংশ্লিষ্ট দপ্তরের সরকারি প্রতিনিধিরা। যেহেতু বাজেটে অর্থ বরাদ্দ ধরাই আছে তাই আমরা মনে করি যে, সাংগঠনিক পুনর্বিন্যাসের পর আগামী বছরে গ্রামাঞ্চলে আই আর ডি পি মারফত আনুমানিক প্রায় আড়াই লক্ষ যোগ্য মানুষকে স্বনিযুক্তির ক্ষেত্রে সহায়তা করা যাবে এবং শহরাঞ্চলে অন্তত ১ লক্ষ মানুষের কাছে একইভাবে স্বনিযুক্তি প্রকল্পে সহায়তা পৌঁছানো যাবে।

[3-30–3-40 P.M.]

২.১৭। শিক্ষার ক্ষেত্রে সুযোগ সুবিধার আরও প্রসারের সঙ্গে সঙ্গে বিশেষভাবে জোর দিতে হবে যাতে প্রতিটি স্তরে শিক্ষার মান ও উৎকর্ষ শুধু বজায় থাকে তাই নয়, তা আরও উন্নত হয়। শিক্ষা ব্যবস্থাকে উৎপাদনের আরও কাছাকাছি আনা প্রয়োজন। এর জন্য বিশেষভাবে প্রয়োজন ছাত্রছাত্রীদের উপযুক্ত অভিজ্ঞতা সঞ্চয় ও প্রশিক্ষণের সুযোগ করে দেওয়া, যার ভিত্তিতে তাদের নিজেদেরই পরে সুবিধে হয় স্বনিযুক্তি প্রকল্পের ক্ষেত্রে বা সংগঠিত উৎপাদন প্রক্রিয়ায় অংশ নিতে। এই উদ্দেশ্য সামনে রেখে বর্তমান কর্মশিক্ষার পরিবর্তে একটি নতুন বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা শুরু করা সম্ভব মাধ্যমিক বিদ্যালয়ের স্তর থেকে এবং সাধারণ পাঠ্যক্রমের অংশ হিসাবে। এই ধরনের বৃত্তিমূলক শিক্ষা, প্রয়োজনীয় সংশোধন সহ, বয়স্ক এবং প্রথা-বহির্ভূত শিক্ষারও অংশ হতে পারে। বৃত্তিমূলক শিক্ষার এই ব্যবস্থা পরীক্ষামূলক ভাবে চালু করার জন্য আগামী বছরে পরিকল্পনা-বরাদ্দের ওপরে অতিরিক্ত ৩ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। এই অর্থ প্রয়োজনীয় প্রশিক্ষণ এবং শিক্ষা উপকরণের জন্য ব্যয় করা যাবে। পরীক্ষামূলকভাবে চালু করার পর, অভিজ্ঞতার ভিত্তিতে তার পরে চিন্তা করা হবে এই ব্যবস্থা সাধারণ ভাবে গ্রহণ করা হবে কি না।

এছাড়াও, শিক্ষার ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দের অতিরিক্ত আরও ২ কোটি টাকা বরাদ্দ করার প্রস্তাব আমি রাখছি, যার ভিত্তিতে শুধুমাত্র বিশ্ববিদ্যালয় স্তরেই নয়, মহাবিদ্যালয় এবং বিদ্যালয় স্তরেও গবেষণা করার কাজকে সাহায্য করা হবে।

২.১৮। জনস্বাস্থ্যের ক্ষেত্রে, প্রতিরোধমূলক এবং নিরাময়মূলক স্বাস্থ্য ব্যবস্থার মধ্যে ভারসাম্য আরও ভালভাবে বজায় রাখার সঙ্গে সঙ্গে নজর দেওয়া প্রয়োজন যাতে নিরাময়মূলক চিকিৎসা ব্যবস্থাকে আরও বিকেন্দ্রীকৃত করা যায়। অনেকগুলি পুরসভাতেই অব্যবহৃত পরিকাঠামো আছে, যেগুলিকে নিরাময়ভিত্তিক জনস্বাস্থ্যের নির্দিষ্ট প্রয়োজনে, যেমন বহির্বিভাগ, ইমার্জেন্সি চিকিৎসা, এবং মাতৃসদন হিসাবে, ব্যবহার করা যায়। এই প্রতিষ্ঠানগুলিকে পুরসভাগুলি পরিচালনা করতে পারে, এবং রাজ্য সরকার ওষুধপত্র ও অন্যান্য পরিকাঠামো ক্ষেত্রে সহায়তা দিতে পারে। এই সহায়তা দানের উদ্দেশ্যে পরিকল্পনা বরাদ্দের ওপরে অতিরিক্ত ৩ কোটি টাকা ব্যয়বরাদ্দের এক প্রস্তাব আমি রাখছি। স্বাস্থ্য দপ্তরের অন্যান্য সুযোগসুবিধার সঙ্গে এই প্রকল্প রূপায়িত হলে, তা নিরাময়ভিত্তিক জনস্বাস্থ্যের ক্ষেত্রে এক বিকেন্দ্রীকৃত পদক্ষেপ হবে। এবং এর ফলে শহরের বড় হাসপাতালগুলির ওপর চাপও কিছুটা কমবে।

২.১৯। নিরাপদ পানীয় জল সরবরাহের ক্ষেত্রে সমস্যাসঙ্কুল গ্রামের সংখ্যা শূন্যতে রাখার যে লক্ষ্যমাত্রা আছে, শুধু তাই বজায় রাখাই যথেষ্ট নয়, পরিস্থিতির উন্নতিও করতে হবে। একই সঙ্গে শহরাঞ্চলেও পানীয় জল সরবরাহের উন্নতি করার বিশেষ প্রয়োজন দেখা দিয়েছে। এই উদ্দেশ্যে আর্থিক প্রতিষ্ঠান থেকে সহায়তার ভিত্তিতে ক্ষুদ্র শহরগুলিতে পানীয় জল সরবরাহের উন্নতি করার এক ব্যাপক পরিকল্পনার সিদ্ধান্ত হয়েছে। একইভাবে, আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় বিধাননগর এলাকা, সংশ্লিষ্ট শহরতলি এবং কলকাতার পানীয় জল সরবরাহে উন্নতি করার জন্য আরও একটি প্রকল্পের ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

২.২০। গৃহনির্মাণের ক্ষেত্রে বিভিন্ন প্রকল্পের কাজকর্মের কথা আর্থিক সমীক্ষা ১৯৮৯-৯০-তে বলা হয়েছে। এখন প্রয়োজন আর্থিক প্রতিষ্ঠানের সহায়তার ভিত্তিতে নির্দিষ্ট প্রকল্পগুলিকে আরও এগিয়ে নিয়ে যাওয়া, যেমন শহরাঞ্চলে খাস জমির ওপর নিম্ন ও মধ্যবিত্তের জন্য গৃহনির্মাণের প্রকল্প এবং গ্রামাঞ্চলে দরিদ্র মানুষের গৃহনির্মাণের জন্য প্রয়োজনীয় উপকরণের ক্ষেত্রে সহায়তা। এই দুটি প্রকল্পেরই রূপায়ণে, পুরসভা ও পঞ্চায়েতগুলি তাদের নির্দিষ্ট এলাকায় যুক্ত থাকবে।

২.২১। সড়ক ও পরিবহনের ক্ষেত্রে, রাস্তাগুলির মেরামতি ও উন্নতি করার জরুরি প্রয়োজনীয়তা আছে। কলকাতা এবং হাওড়া অঞ্চলে ঐ কাজের জন্য বিশেষ অনুদান ইতিমধ্যেই বরাদ্দ করা হয়েছে। কিন্তু জেলাগুলির রাস্তার ক্ষেত্রেও, বিশেষ করে যে রাস্তাগুলি জন-পরিবহনের সাথে যুক্ত, সমানভাবে নজর দেওয়া প্রয়োজন। তাই পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থের উর্ধ্বে আরও অতিরিক্ত ১০ কোটি টাকা এই উদ্দেশ্যে বরাদ্দ করার প্রস্তাব আমি রাখছি। এই কাজের মূল দায়িত্ব দেওয়া হবে জেলা পরিষদ ও পুরসভাগুলিকে, যারা পূর্ত দপ্তরের কারিগরি সহায়তায় এই কাজ সম্পন্ন করবেন।

ট্রাফিক পরিচালন ব্যবস্থার উন্নতির আশু প্রয়োজন আছে কলকাতার ক্ষেত্রে এবং একই সঙ্গে জেলার বড় শহরগুলির ক্ষেত্রেও। এই উদ্দেশ্যে পরিকল্পনা-বরাদ্দের উর্ধ্বে অতিরিক্ত ২ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আমি রাখছি।

২.২২। যেহেতু এইভাবে এরাজ্যে বিকল্প দৃষ্টিভঙ্গিতে পরিকল্পনার বিভিন্ন ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়েছে সাধারণ মানুষকে সামনে রেখে, তাই (এবং এখানেই জাতীয় স্তরের সঙ্গে তফাৎ) এই পরিকল্পনার প্রক্রিয়ার সঙ্গে সাধারণ মানুষকে যুক্ত করা সম্ভব হয়েছে। সাধারণ মানুষকে যুক্ত করার এই কাজ সংগঠিত ভাবে করার চেষ্টা হয়েছে গ্রামাঞ্চলে নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমে এবং শহরাঞ্চলে নির্বাচিত পুরসভার মাধ্যমে।

২.২৩। বিকেন্দ্রীকৃত পরিকল্পনার এই পদ্ধতিকে আরও বেশি সমন্বিত করা হয়েছে প্রায় ৬ বছর আগে জেলা এবং ব্লক পরিকল্পনা কমিটিগুলি গঠন করার মাধ্যমে। এই কমিটিগুলিতে সংশ্লিষ্ট স্তরের পঞ্চায়েতের প্রতিনিধি, পুরসভার প্রধান এবং বিভিন্ন দপ্তরের সরকারি প্রতিনিধিদের যুক্ত করা হয়েছে। পরিকল্পনার সামগ্রিক কাঠামো সামনে রেখে দপ্তরগুলির জেলা ও ব্লক স্তরের প্রকল্পের অর্থ বরাদ্দ, সিদ্ধান্ত গ্রহণ সমস্তই করা হচ্ছে জেলা ও ব্লক পরিকল্পনা কমিটি মারফত। রাজ্যের মোট পরিকল্পনা বাজেট থেকে জেলাগুলিকে এইভাবে অর্থবন্টন করার ভাগ ১৯৮৬-৮৭ সালে ছিল ২৬ শতাংশ। তারপরে জেলাগুলিকে অর্থ বন্টন করার এই ভাগ

বৃদ্ধি পেয়ে ১৯৮৭-৮৮ সালে হয় ৪০ শতাংশ, ১৯৮৮-৮৯ সালে ৪৪ শতাংশ, ১৯৮৯-৯০ সালে ৪৭ শতাংশ, এবং আশা করা যাচ্ছে যে, ১৯৯০-৯১ সালে এই ভাগ ৫০ শতাংশ অতিক্রম করে যাবে। এই ভাবেই আর্থিক ক্ষমতার ক্রমাগত বিকেন্দ্রীকরণ রাজ্যস্তরে অনুসৃত বিকল্প পরিকল্পনার এক যুক্তিসঙ্গত ফল, এক অবিচ্ছেদ্য অংশ।

২.২৪। এতদিন বিকেন্দ্রীকৃতভাবে পরিকল্পনা রচনা ও রূপায়ণ করার কাজ বিশেষভাবে করা হয়েছে গ্রামাঞ্চলে। অভিজ্ঞতার ভিত্তিতে এখন বিকেন্দ্রীকৃত পরিকল্পনার পদ্ধতি শহরাঞ্চলেও প্রসারিত হবে। এর প্রথম ধাপ হিসাবে, জেলা পরিকল্পনা কাঠামোর মধ্যেই জেলা শহর উন্নয়ন পরিকল্পনার জন্য একটি বিশেষ সাব-কমিটি গঠিত হবে। এই কমিটিতে থাকবেন পুরসভা (বা নোটিফায়েড এরিয়া অথরিটি)-র প্রধানগণ, জেলা পরিষদের সভাধিপতি, জেলা শাসক এবং জেলাস্তরের সংশ্লিষ্ট দপ্তরের সরকারি প্রতিনিধিবৃন্দ। তারপর, প্রতিটি পুরসভা স্তরে, একটি পুর পরিকল্পনা কমিটি গঠিত হবে যেখানে ওয়ার্ড স্তর থেকে প্রতিনিধি থাকবে এবং যার সঙ্গে সংশ্লিষ্ট অফিসারগণও যুক্ত থাকবেন। এতদিন পর্যন্ত রাজ্যের সামগ্রিক পরিকল্পনা কাঠামোর মধ্যে প্রতিটি দপ্তরের পরিকল্পনা বাজেটের বিষয়গুলিকে রাজ্য ও জেলা স্তরের বিষয় হিসাবে ভাগ করা হচ্ছিল, এবং তার পরে জেলাস্তরের বিষয়গুলিকে ব্লকস্তর পর্যন্ত ভাগ করা হচ্ছিল। এখন থেকে, জেলাস্তরের বিষয়গুলির মধ্যে প্রতিটি দপ্তরের শহরাঞ্চলের বিষয়গুলি আলাদা করে দেখানো হবে, তাদের ব্যয়বরাদ্দ সমেত। প্রতিটি দপ্তরের শহরাঞ্চলের বিষয়গুলি এবার থেকে আলোচনা এবং অনুমোদন করা হবে জেলা শহর উন্নয়ন সাব-কমিটিতে (অপেক্ষাকৃত ছোট এবং স্থানীয় প্রকল্পের ক্ষেত্রে)। এই দুই স্তরের পরিকল্পনা কমিটি শহরাঞ্চলে প্রতিটি প্রকল্পের রূপায়ণের ক্ষেত্রে নিয়মিত নজর রাখবেন। এছাড়া প্রকল্পগুলির অগ্রগতির এবং অর্থব্যয়ের হিসাব জনসমক্ষে জানাতে হবে, এবং প্রয়োজন হলে, স্থানীয়ভাবে উন্মুক্ত সভার মাধ্যমে। কলকাতার ক্ষেত্রেও পরিকল্পনার অনুরূপ সংগঠন ও পদ্ধতি অনুসৃত হবে।

### ১৯৮৯-৯০ সালের সম্পদ সংগ্রহ

৩.১। ১৯৮৯-৯০ সালে রাজ্যের বিভিন্ন ক্ষেত্রের এই সমস্ত কাজকর্মের জন্য প্রয়োজনীয় অর্থের প্রধান অংশটাই রাজ্য সরকারকে যোগাড় করতে হয়েছে নিজের সম্পদ থেকে, এবং সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই। আরও নির্দিষ্টভাবে বলতে গেলে, ১৯৮৯-৯০ সালের পরিকল্পনার খাতে যে মোট ব্যয় হিসাবে ১১১৫ কোটি টাকা বরাদ্দ হয়ে ছিল, তার মধ্যে ৭৮৯ কোটি টাকা (প্রায় ৭১ শতাংশ) এসেছিল রাজ্যের নিজস্ব সম্পদ থেকে। বাকি মাত্র ৩১৬ কোটি টাকা (২৯ শতাংশ) পাওয়া গিয়েছিল কেন্দ্রের পরিকল্পনা সাহায্য হিসাবে। কিন্তু এই পরিকল্পনা-সাহায্যের শতকরা ৭০ ভাগই হল ঋণ, যা রাজ্যকে সুদ সমেত ফেরত দিতে হয়, এবং এই সুদের হার কেন্দ্রীয় সরকার প্রতি বছর একতরফা ভাবে বৃদ্ধি করে। ফলে, ১৯৮৯-৯০ সালে দেখা যাচ্ছে, ১৯৮৯-৯০ সালে রাজ্যের ওপর কেন্দ্রীয় সরকারকে ঋণ ফেরত দেওয়ার বোঝা প্রায় ৬৫৭ কোটি টাকায় দাঁড়িয়েছে, যা ঐ বছরে কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্যের (৩২৪ কোটি টাকা) দ্বিগুণেরও বেশি।

৩.২। সুতরাং এই ঋণ ফেরত দেওয়ার অর্থের ব্যবস্থা করে, এবং তাছাড়া পরিকল্পনা

বহির্ভূত খাতে কিছু প্রতিশ্রুত ব্যয়ের কথা মনে রেখে, ১৯৮৯-৯০ সালের রাজ্য পরিকল্পনার খাতে বরাদ্দ ব্যয়ের জন্য অর্থ সংগ্রহ করতে হয়েছে। ১৯৮৯-৯০ সালের পরিকল্পনা-বহির্ভূত প্রতিশ্রুত ব্যয়ের মধ্যে রয়েছে তৃতীয় বেতন কমিশনের সুপারিশের ওপর সরকারি সিদ্ধান্ত অনুযায়ী বেতনক্রম সংশোধন ইত্যাদি বাবদ খরচ। এসব প্রতিশ্রুতি মেনেও আমাদের পক্ষে সম্ভব হয়েছে এই আর্থিক বছরে প্রথম নয় মাস শেষ হওয়ার আগেই, সমগ্র আর্থিক বছরের পরিকল্পনা বাবদ মোট বরাদ্দের ৭৫ শতাংশেরও বেশি অর্থের যোগান দেওয়া। গত বছরে এই সময়ে যে সীমায় পৌঁছানো গিয়েছিল, এটা তার চেয়ে অনেক বেশি। আশা রাখি, এই আর্থিক বছরের শেষে, পরিকল্পনা বাবদ ব্যয় লক্ষ্যমাত্রার শতকরা ১০০ ভাগের কাছাকাছিই পৌঁছাবে।

[3-40–3-50 P.M.]

৩.৩। এইসব লক্ষ্যমাত্রায় পৌঁছানোর জন্য রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের প্রচেষ্টাকে পুরোমাত্রায় সম্প্রসারিত করতে হয়েছে। মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, রাজ্যের সমস্ত প্রধান প্রধান কর এবং স্বল্প সঞ্চয় থেকে সংগ্রহ উল্লেখযোগ্য হারে বৃদ্ধি পেয়েছে। বাণিজ্যিক করের (যার মধ্যে বিক্রয়কর অন্যতম) ক্ষেত্রে অর্থ সংগ্রহ গত বছরের ১২৫৫ কোটি টাকা থেকে প্রায় ১৮ শতাংশ বৃদ্ধি পেয়ে এবছরে হয়েছে ১৪৮৬ কোটি টাকা। একইভাবে, রাজ্যের আবগারি শুল্ক থেকে অর্থ সংগ্রহ গত বছরের ১১৯ কোটি টাকা থেকে আবার প্রায় ১৮ শতাংশ বৃদ্ধি পেয়ে, এবছরে দাঁড়িয়েছে ১৪০ কোটি টাকায়। প্রবেশ করের ক্ষেত্রে, আদায়ের পরিমাণও গত বছরের ১০২ কোটি টাকা থেকে প্রায় ১৪ শতাংশ বৃদ্ধি পেয়ে হয়েছে ১১৬ কোটি টাকা তবে সবচেয়ে উল্লেখযোগ্য বৃদ্ধি হয়েছে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে। এ বছরে স্বল্প সঞ্চয় থেকে সংগ্রহ প্রায় ৮৫০ কোটি টাকায় পৌঁছাবে, যা গত বছরের ৬৫৭ কোটি টাকা সংগ্রহের প্রায় ৩০ শতাংশ বেশি। এই প্রসঙ্গে নম্রতার সঙ্গে উল্লেখ করছি যে, নবম অর্থ কমিশনের চূড়ান্ত রিপোর্ট সম্প্রতি দাখিল করা হয়েছে। এই রিপোর্টে বলা হয়েছে যে, রাজ্যগুলির নিজস্ব কর সংগ্রহের প্রচেষ্টার মাপকাঠিতে সমস্ত রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গের স্থান এখন প্রথম।

৩.৪। নির্দিষ্ট ভাবে, স্পল্পসঞ্চয়ের ক্ষেত্রে অর্থ সংগ্রহের উল্লেখযোগ্য বৃদ্ধির দুটি প্রধান কারণ আছে। প্রথমত পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে স্বল্পসঞ্চয়ের জন্য এক গণউদ্যোগ সৃষ্টি করার উদ্দেশ্যে উৎসাহদানের ক্ষেত্রে একটি সিদ্ধান্ত নেওয়া হয় যে, প্রতি এলাকার জন্য স্বল্পসঞ্চয়ের যে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে, তা যদি সেই এলাকার মানুষ অতিক্রম করতে সক্ষম হন, তাহলে লক্ষ্যমাত্রার অতিরিক্ত স্বল্পসঞ্চয় থেকে যে অর্থ পাওয়া যাবে, তার ৫০ শতাংশই সেই অঞ্চলকে ফেরত দেওয়া হবে স্থানীয় উন্নয়নমূলক কাজের জন্য। এই বিকেন্দ্রীকৃত উৎসাহদান পদ্ধতি, এবং একই সঙ্গে প্রয়োজনীয় প্রশাসনিক কিছু পদক্ষেপ, যথেষ্ট ফলপ্রসূ হয়েছে। এছাড়া, আরও একটি গুরুত্বপূর্ণ কারণ হিসাবে যুক্ত হয়েছে স্বল্পসঞ্চয়ের মাধ্যমে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য অতিরিক্ত অর্থ সংগ্রহের সিদ্ধান্ত। এর ফলে স্বল্পসঞ্চয়ের ক্ষেত্রে রাজ্যব্যাপী এক বিশেষ সাড়া পাওয়া গেছে।

৩.৫। মাননীয় সদস্যগণ অনুগ্রহ করে স্মরণ করবেন যে, ১৯৮৭-৮৮ সালের মতো

১৯৮৮-৮৯ সালেও আমি একটি ঘাটতিশূন্য বাজেটের প্রস্তাব পেশ করেছিলাম। এর আগেই আমি এই সভাকে জানিয়েছি যে, ১৯৮৭-৮৮ আর্থিক বছর শেষ করা সম্ভব হয়েছে কোনও ঘাটতি না করে। এখন ১৯৮৮-৮৯ সালের আয়ব্যয়ের হিসাবও পাওয়া গেছে। সকলের সহযোগিতায় ১৯৮৮-৮৯ আর্থিক বছরও আমরা শেষ করতে পেরেছি কোনও ঘাটতি না করে। আমাদের এখন দৃঢ় বিশ্বাস, বর্তমান আর্থিক বছরও শেষ করা সম্ভব হবে কোনও ঘাটতি ছাড়াই। এই উদ্দেশ্যে আয় ও ব্যয়ের মধ্যে সমতা রাখার জন্য সতর্ক দৃষ্টি রাখা হয়েছে। এই সমতা কিন্তু শুধুমাত্র আর্থিক বছরের শেষ দিনের হিসাবের সমতার জন্য নয় প্রতিটি দিনের জন্যও বটে। এই প্রসঙ্গে মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, বিগত এবং বর্তমান বছরে একটি দিনের জন্যও রাজ্যকে ওভারড্রাফট নিতে হয়নি।

### ১৯৯০-৯১ সালে অর্থ বরাদ্দের মোট প্রয়োজন

৪.১। রাজ্যের বার্ষিক পরিকল্পনা খাতে ব্যয় ১৯৮৯-৯০ সালে ১১১৫ কোটি টাকা থেকে উল্লেখযোগ্য ভাবে বৃদ্ধি করে ১৯৯০-৯১ সালে ১৩২৮ কোটি টাকাতে স্থির করা হয়েছে। এই বৃদ্ধির হার প্রায় ১৯ শতাংশ, যা সাম্প্রতিককালের মধ্যে সবচেয়ে বেশি।

৪.২। এই মোট পরিকল্পনা ব্যয়কে বিভিন্ন ক্ষেত্রের মধ্যে বন্টন করা হয়েছে অগ্রাধিকারের ভিত্তিতে। প্রধান ক্ষেত্রগুলির মধ্যে পরিকল্পনা ব্যয় বন্টনের হিসাব হল ঃ বিদ্যুৎ (৩০.৯ শতাংশ) ; কৃষি, গ্রামীণ উন্নয়ন ইত্যাদি সমেত (১৪.৯ শতাংশ) ; সেচ, বন্যা-নিয়ন্ত্রণ সমেত (১০.৫ শতাংশ) ; শিল্প, খনিজ সম্পদ সমেত (১১.৫ শতাংশ) ; শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতি সমেত (৬.৪ শতাংশ) ; পরিবহন (৫.২ শতাংশ) ; তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ, ত্রাণ, পুনর্বাসন ইত্যাদি (৪.৯ শতাংশ) ; স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (২.৮ শতাংশ); পানীয় জল, গৃহনির্মাণ ও নগর উন্নয়ন (৯.৩ শতাংশ) ইত্যাদি।

৪.৩। আগেই উল্লেখ করা হয়েছে যে, অর্থের হিসাবে, এই সমগ্র পরিকল্পনায় ৫০ শতাংশের কিছু বেশি রচিত হয়েছে বিকেন্দ্রীকৃত পদ্ধতিতে—জেলাগুলিতে ব্লক ও জেলা পরিকল্পনার কাঠামোর মাধ্যমে। প্রায় দশ মাস ধরে, ব্লকস্তর থেকে পরিকল্পনা রচনা শুরু করে, জেলাস্তরে সেই ব্লক পরিকল্পনাগুলিকে একত্রিত ও সমন্বিত করে প্রতিটি জেলার পরিকল্পনা তৈরি হয়েছে, যার অংশ হিসাবে আছে ব্লক পরিকল্পনাগুলি। তারপর রাজ্য যোজনা পর্ষদে আলোচনার ভিত্তিতে এই জেলা পরিকল্পনাগুলি রাজ্যের ১৯৯০-৯১ সালের সামগ্রিক পরিকল্পনার অংশ হয়েছে। আগেই বলা হয়েছে, বিকেন্দ্রীকৃত পরিকল্পনা রচনা করার এই পদ্ধতি, এখন শহরাঞ্চলেও প্রসারিত করা হবে।

৪.৪। ১৯৯০-৯১ সালে রাজ্যে বার্ষিক পরিকল্পনা খাতে ১৩২৮ কোটি টাকার যে মোট ব্যয়বরাদ্দ আছে তার জন্য কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য হিসাবে পাওয়া যাবে ৫০৪ কোটি টাকা। অবশিষ্ট ৮২৪ কোটি টাকার মূল অংশটি রাজ্যকেই যোগাড় করতে হবে তার নিজস্ব সম্পদের ভিত্তিতে।

৪.৫। কৃষকদের বকেয়া ঋণ মকুবের ব্যাপারে এবছরে কেন্দ্রীয় বাজেটে যা বলা হয়েছে, তা রাজ্য সরকার যথাযথভাবে লক্ষ্য করেছেন। এই বিষয়ে এখন রাজ্যগুলির সঙ্গে কেন্দ্রের আলোচনা চলছে, যাতে কেন্দ্রীয় সরকার এবং আর্থিক প্রতিষ্ঠানগুলির সঙ্গে এই ব্যাপারে

রাজ্য সরকারের ভূমিকা কি তা আরও নির্দিষ্ট হতে পারে।

৪.৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্য সরকার ইতিমধ্যেই, কিছু উদারনৈতিক পরিবর্তন সমেত, সরকারি কর্মচারী, শিক্ষক এবং অন্যান্যদের ক্ষেত্রে তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্যকর করার সিদ্ধান্ত নিয়েছেন। এই কার্যকর করার প্রক্রিয়াও শুরু হয়ে গেছে। আগামী বছরে এই সিদ্ধান্তের জন্য, বকেয়া বেতন সমেত অনুমিত ৭১৯ কোটি টাকার প্রয়োজন।

৪.৭। অবসরকালীন ভাতা সম্পর্কে বলা উচিত যে, এই ব্যাপারে আগের প্রচলিত পদ্ধতিকে বেশ কিছুদিন আগেই বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং তার জন্য প্রতি দপ্তরকে প্রয়োজনীয় ক্ষমতাও দিয়ে দেওয়া হয়েছে। এতদসত্ত্বেও সরকারি কর্মচারিদের অবসরকালীন ভাতা পেতে যথেষ্ট দেরি হচ্ছে। শিক্ষক মহাশয়দের অবসরকালীন ভাতা পাওয়ার ক্ষেত্রে বিলম্বের কথা সম্পূর্ণ বিদিত। তাই মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে, সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে এই ব্যাপারে সমস্ত প্রয়োজনীয় প্রশাসনিক পদক্ষেপ যত শীঘ্র সম্ভব নেওয়া হবে, যাতে কাগজপত্র ঠিক সময়ে জমা পড়লে, সংশ্লিষ্ট কর্মচারী বা শিক্ষক মহাশয় যেদিন অবসর নিচ্ছেন সেদিনেই তার পেনশনের অর্ডার পেতে পারেন। অবসরকালীন ভাতা দেওয়ার পদ্ধতিও, যতদূর প্রয়োজন এবং যতদূর নিয়মে সম্ভব, তার ভিত্তিতে সরলীকরণ করা হচ্ছে। এছাড়াও যেখানে প্রয়োজন সেখানে শিক্ষক মহাশয়দের অবসরকালীন ভাতা ব্যাঙ্কের মাধ্যমে দেওয়ার ব্যাপারে উদ্যোগ নেওয়া হবে।

[3-50–4-00 P.M.]

৪.৮। মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে, গ্রামীণ কারিগরদের (যথা, তাঁতশিল্পী, হস্তশিল্পী ইত্যাদি) কিছুটা কষ্ট লাঘব করার জন্য রাজ্য সরকার তাদের জন্য একটি অবসরকালীন ভাতা প্রকল্প চালু করার সিদ্ধান্ত নিয়েছেন। যে তাঁত শিল্পীরা সমবায় সমিতির সদস্য তাঁরা এই প্রকল্পের আওতায় আসবেন। কিন্তু যেহেতু, হস্তশিল্পীদের এখনও সমবায়ভুক্ত করা সম্ভব হয়নি, তাই হস্তশিল্পীরা ব্যক্তিগতভাবেই ঐ প্রকল্পের আওতায় আসবেন। এই অবসরকালীন ভাতার পরিমাণ হবে মাসে ১০০ টাকা। প্রকল্পটি বিস্তারিত ভাবে শীঘ্রই ঘোষণা করা হবে। এ প্রসঙ্গে এটা উল্লেখ করা প্রয়োজন যে, রাজ্য সরকার ইতিমধ্যেই বার্ধক্য, বিধবা এবং অসমর্থদের অবসরকালীন ভাতা গত ১লা জানুয়ারি থেকে মাসে ৬০ টাকা থেকে ১০০ টাকায় বৃদ্ধি করার সিদ্ধান্ত নিয়েছে।

৪.৯। রাজ্য সরকার বিশেষ ভাবে চিন্তা করছে যাতে প্রশাসনিক ব্যবস্থার আরও উন্নতি করা যায়। এই উদ্দেশ্য সামনে রেখে প্রতিটি দপ্তরে পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত কাজকর্ম যাতে নিয়মিত পর্যালোচনা করা হয়, তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হবে। এই প্রসঙ্গে প্রতি স্তরের সরকারি কর্মচারী ও সংশ্লিষ্ট অন্যান্যদের যে দায়বদ্ধতা আছে, তাকে সুনিশ্চিত করতেই হবে। এব্যাপারে রাজ্য সরকার সকলের সহযোগিতা আশা করে।

৪.১০। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৮৯-৯০ সালে শিল্পের জন্য একটি নতুন ইনসেন্টিভ বা উৎসাহদান প্রকল্প ঘোষণা করা হয়েছিল। এই প্রকল্পে রাজ্যে নতুন শিল্প স্থাপনে উদ্যোগীদের জন্য একসঙ্গে অনেকগুলি সুযোগ সুবিধা দেওয়া হয়েছিল। মাননীয়

সদস্যগণ জানেন যে, গত কয়েক মাসে পশ্চিমবঙ্গে নতুন শিল্প স্থাপনের জন্য দেশের বিভিন্ন প্রান্তের শিল্পোদ্যোগীদের কাছ থেকে এক আশাব্যঞ্জক সাড়া পাওয়া গিয়েছে। শিল্পের পরিবেশে এই নতুন পরিস্থিতির সঙ্গে তাল রেখে শিল্পায়নের প্রয়াসকে যাতে আরও উৎসাহিত করা যায়, তার জন্য আমি জানাচ্ছি যে, উৎসাহদান প্রকল্প আরও অনেক উদার করা হবে, বিশেষ করে বিক্রয়করের সুযোগসুবিধার ব্যাপারে। এই নতুন প্রকল্পগুলির বৈশিষ্ট্যগুলি হবে : (১) শিল্পসংস্থার অবস্থান অনুযায়ী, উদ্যোগীরা ৩ থেকে ৫ বৎসর পর্যন্ত বিক্রয়কর থেকে সম্পূর্ণ অব্যাহতি (বিক্রয়করের ছুটি) পাবেন ; (২) বিকল্প হিসাবে বিক্রয়কর স্থগিত রাখার ব্যাপারে আগেকার প্রকল্পে যে সুযোগ ছিল, তাও তাঁরা আরও বর্ধিত সময় ৭ বছরের ভিত্তিতে পাবেন ; (৩) একত্রিতভাবে বিক্রয়কর রেহাই/স্থগিতের মোট আর্থিক সীমা বাড়িয়ে ৩৫ কোটি টাকা করা হচ্ছে। যন্ত্রপাতি বাবদ পুঞ্জিভূত খরচের ভিত্তিতেই প্রতিক্ষেত্রে এই সীমা স্থির করা হবে। যেসব নতুন শিল্পসংস্থা দশ লক্ষ টাকা বা তার কম যন্ত্রপাতির জন্য বিনিয়োগ করেছেন, তাঁদের ক্ষেত্রে বর্তমানের সুযোগই অর্থাৎ বিক্রয় করের অব্যাহতির (বিক্রয়করের ছুটি) যে ধরনের সুযোগ আছে তাই বজায় থাকবে ; (৪) চালু শিল্পসংস্থাগুলির প্রসারের ক্ষেত্রে কর রেহাই বা স্থগিতের উপরিউক্ত সুবিধাগুলি পাওয়া যাবে, তবে কিছুটা সঙ্কুচিত মাত্রায়। শিল্পসংস্থার অবস্থান অর্থাৎ শিল্পস্থাপনের এলাকা অনুযায়ী কর রেহাই মিলবে ২, ৩ ও ৪ বছরের জন্য এবং কর স্থগিতের সুযোগ মিলবে ৫, ৬ ও ৭ বছরের জন্য।

৪.১১। নতুন শিল্পস্থাপনে উৎসাহদানের সঙ্গে সঙ্গে রুগ্ন শিল্পসংস্থাগুলির পুনরুজ্জীবনের ব্যবস্থাও নেওয়া হচ্ছে। মাননীয় সদস্যগণের স্মরণ থাকবে যে, রুগ্ন শিল্পগুলির পুনর্বাসনের ব্যাপারে যাতে আর্থিক প্রতিষ্ঠানসমূহ থেকে অর্থাগমের সুবিধা হয়, তার জন্য অনাদায়ি বিক্রয়করের টাকা পরিশোধ করার জন্য কম হারে সুদের বিনিময়ে ঋণদানের একটি প্রকল্প আমি ১৯৮৮-৮৯ সালে ঘোষণা করেছিলাম। রাজ্যের শিল্পসংস্থাগুলি যাতে পণ্য বিপণনের ব্যাপারে সাহায্য পান, তার জন্য সরকারি কেনাকাটার ক্ষেত্রে সুবিধাজনক দরের একটি প্রকল্পও আমার ঘোষণায় ছিল। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রুগ্ন বা বন্ধ শিল্প প্রতিষ্ঠানগুলিকে বাঁচিয়ে রাখার জন্য যেখানে শ্রমিকেরা সঙ্ঘবদ্ধ হয়ে সমবায় সমিতি গঠন করেছেন সেখানে আর্থিক সম্পদের সীমাবদ্ধতার মধ্যেও সমিতির শেয়ার মূলধনে রাজ্য সরকার বিনিয়োগ করবেন, এ সিদ্ধান্ত আমরা আগেই নিয়েছি। এবার আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, যেসব রুগ্ন শিল্প সংস্থা পুনরুজ্জীবনের অঙ্গ হিসাবে যন্ত্রপাতি বাবদ যে নতুন বিনিয়োগ করবে, তার ওপর ১৫ শতাংশ হারে বিনিয়োগে ভরতুকি দেওয়া হবে। আমার আশা, রাজ্যের রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের ক্ষেত্রে এইসব ব্যবস্থা গুরুত্বপূর্ণ অবদান রাখবে।

৪.১২। মাননীয় সদস্যগণ স্মরণ করবেন যে, ক্ষুদ্রসেচ, বৃত্তিমূলক শিক্ষা, গবেষণা, জনস্বাস্থ্য, সড়ক উন্নয়ন এবং ট্রাফিক পরিচালনার ক্ষেত্রে কিছু নতুন পদক্ষেপের আশু প্রয়োজনীয়তার কথা চিন্তা করে আমি ইতিমধ্যেই পরিকল্পনা বরাদ্দের আরও উর্ধে গিয়ে নির্দিষ্ট কিছু প্রকল্পের কথা আপনাদের কাছে প্রস্তাবাকারে রেখেছি। এই প্রকল্পগুলির জন্য ১৯৯০-৯১ সালে মোট অতিরিক্ত অর্থের প্রয়োজন হবে ৩০ কোটি টাকা।

৪.১৩। এখন যদি বার্ষিক আর্থিক বিবরণীতে দেওয়া যে সমস্ত ব্যয়ের (সকল প্রতিশ্রুতির জন্য ব্যয় সমেত) হিসাবে দেওয়া আছে তার সঙ্গে এই নতুন প্রকল্পগুলি বাবদ ব্যয়কে যুক্ত

করা হয়, এবং তা পরে ১৯৯০-৯১ সালের জন্য এই মোট অনুমিত ব্যয়কে ঐ বছরের মোট অনুমিত আয়ের সঙ্গে তুলনা করা হয়, তাহলে দেখা যাবে যে, প্রায় ৪৬৯.৬২ কোটি টাকার ঘাটতি রয়েছে।

**অতিরিক্ত সম্পদ সংগ্রহের উদ্যোগ**

৫.১। এই পরিপ্রেক্ষিত মনে রেখে আমাকে এখন অতিরিক্ত সম্পদ সংগ্রহের জন্য কতগুলি পদক্ষেপের আলোচনায় আসতে হচ্ছে।

৫.২। প্রথমেই বলে রাখি যে, ১৯৯০-৯১ সালে সরকারের আর্থিক কৃচ্ছ্রসাধনের জন্য এক বিশেষ উদ্যোগ নেওয়া হবে, যার ফলে কিছু অপ্রয়োজনীয় পরিকল্পনা বহির্ভূত ব্যয়কে খর্ব করা সম্ভব হবে। আশা করা যাচ্ছে যে, এই উদ্যোগের ফলে আমরা অতিরিক্ত ২৬ কোটি টাকা সঞ্চয় করতে সক্ষম হব।

৫.৩। এখন বিশেষ ভাবে উল্লেখ করা প্রয়োজন যে, রাজ্য সরকারের আগামী বছরে যে পরিশোধ্য কেন্দ্রীয় ঋণ আছে, তার অন্তত মূলধনের অংশটি ৫ বৎসরের জন্য পুনর্বিন্যাস করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের বর্তমানে গুরুত্বপূর্ণ আলোচনা চলছে। এই আলোচনার ভিত্তিতে এখন আশা করা হচ্ছে যে, এই ঋণের এক আংশিক পুনর্বিন্যাসের ফলে অন্তত ১৯০ কোটি টাকা আগামী বছরে পাওয়া যাবে। অনুরূপভাবে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে ঋণ পাওয়ার ব্যাপারে কেন্দ্রের সাথে ইতিবাচক আলোচনার ভিত্তিতে সংগত কারণে আশা করা হচ্ছে যে, এই প্রকল্প বাবদ প্রায় ১৩৪ কোটি টাকা ঋণ হিসাবে পাওয়া যাবে।

৫.৪। তৃতীয় বেতন কমিশনের সুপারিশের ওপর রাজ্য সরকারের সিদ্ধান্তের ভিত্তিতে সরকারি কর্মচারী, শিক্ষক এবং অন্যান্যদের যে বেতনহারের পুনর্বিন্যাস হয়েছে এবং বকেয়া বেতন হিসাবে যে অর্থ পাওয়া যাবে, সেই পরিস্থিতিতে দাঁড়িয়ে আমরা মনে করছি, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে এক বিশেষ উদ্যোগ নেওয়া সম্ভব। এই বিশেষ উদ্যোগের ফলে, আমরা মনে করছি যে, স্বল্প সঞ্চয় বাবদ অতিরিক্ত অন্তত ৯৪ কোটি টাকা সংগ্রহ করা যাবে।

৫.৫। এই সমস্ত উদ্যোগ নেওয়ার পরেও প্রায় ২৫.৬২ কোটি টাকার একটি ঘাটতি থেকেই যাচ্ছে। এই পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে আমি তাই এখন অতিরিক্ত সম্পদ সংগ্রহের জন্য কিছু নতুন করের প্রস্তাবে যাচ্ছি। এই প্রস্তাবগুলি রচনা করার সময় আমি খুবই সতর্ক থেকেছি যাতে এর ফলে করের বোঝা সাধারণ মানুষের ওপর না পড়ে।

৫.৬। এই কথা মনে রেখে সমাজের উচ্চ আয়ের মানুষরাই যেসব পণ্যসামগ্রী মূলত ব্যবহার করে থাকেন, সেসব সামগ্রীর উপরই বিক্রয়কর বাড়ানোর প্রস্তাব আমি রাখছি। ওয়াশিং মেশিন, ভ্যাকাম ক্লীনার, লোহার আলমারি, ফোম কুশান্ ইত্যাদি সামগ্রীগুলিকে বঙ্গীয় রাজস্ব (বিক্রয়কর) আইন, ১৯৪১-এর আওতায় আনার প্রস্তাব আমি করছি। এছাড়া চামড়াজাত চটকদার জিনিস, ইলেক্ট্রনিক খেলনাপাতি, এসপ্রেসো কফি মেশিন এবং সব ধরনের ইনসুলেটেড ফ্লাস্ক ও বোতলের ওপর বিক্রয় করের যে শতকরা ৮ টাকা হার বর্তমানে চালু আছে তা বাড়িয়ে শতকরা ১৫ টাকা করার প্রস্তাব রাখছি। সবরকম ভেপার ল্যাম্পের ওপর বর্তমান শতকরা ৮ টাকা হারের স্থানে বিক্রয়কর দাঁড়াবে শতকরা ১৫ টাকা। এইসব প্রস্তাবের ফলে

১৯৯০-৯১ আর্থিক বছরে আনুমানিক রাজস্ব আদায় হবে ৪ কোটি টাকা।

৫.৭। মাননীয় সদস্যগণের সম্ভবত স্মরণে আছে যে, এর আগে এই রাজ্যে টিভি সেট উৎপাদনে নতুন সংস্থাসমূহকে উৎসাহ প্রদানের জন্য স্থানীয় উৎপাদক ইউনিটগুলিকে কম হারে বিক্রয় কর দেওয়ার সুবিধা দেওয়া হয়েছিল। এরপর অবশ্য আদালতের রায়ের পরিপ্রেক্ষিতে রাজ্যের ভেতরে এবং রাজ্যের বাইরে তৈরি সব টিভি সেটের উপরই বিক্রয় করের হার বেঁধে দেওয়া হয়। বর্তমানে এই হার শতকরা ৬ টাকা। এটা বাড়িয়ে শতকরা ৮ টাকা করা আমার প্রস্তাব। তবে রাজ্যের অভ্যন্তরে শিল্পসংস্থা সমূহ যে কঠিন আর্থিক অবস্থার মধ্য দিয়ে চলছেন, তা সম্যক উপলব্ধি করে স্থানীয় টিভি উৎপাদক ইউনিটগুলিকে একান্তভাবে বিশেষ ব্যবস্থা হিসাবে আলাদা করে শতকরা ৪ টাকা হারে বিক্রয়কর ফেরত দেবার প্রস্তাবও এই সঙ্গে আমি রাখছি। কর ফেরতের এই বিশেষ সুবিধা কি কি শর্তসাপেক্ষে পাওয়া যাবে তা কিছুদিনের মধ্যেই বিশদভাবে জানানো হবে।

৫.৮। প্রবেশ করের ব্যাপারে আমার প্রস্তাব, অ্যালুমিনিয়াম ফয়েলের ওপর প্রযোজ্য এই করের হার শতকরা ১/৮ টাকা থেকে বাড়িয়ে শতকরা ৪ টাকা করা হোক। এছাড়াও এখন যে বিভ্রান্তিমূলক অবস্থা রয়েছে তা দূর করে সাইকেল এবং সাইকেলের যন্ত্রাংশ ও সরঞ্জামের ওপর সমহারে অর্থাৎ শতকরা ১ টাকা প্রবেশ কর ধার্য করার প্রস্তাব রাখছি। এর ফলে অতিরিক্ত ০.৫২ কোটি টাকা আদায় হবে।

৫.৯। গ্রামীণ হস্তশিল্পি এবং মৎস্যজীবী সম্প্রদায়কে সুবিধা দেবার জন্য কাঁচা বা পোড়া মাটি, বাঁশ ও শোলা থেকে হাতে তৈরি সব সামগ্রী, মাছ ধরার নৌকা, জাল এবং বঁড়শির ওপর থেকে বিক্রয়কর পুরোপুরি তুলে নেবার প্রস্তাব আমি করছি। এছাড়াও সাবুই ঘাস ও তা থেকে তৈরি সব জিনিস মাদুর ইত্যাদি কর ছাড়ের আওতায় পড়বে।

৫.১০। মাননীয় সদস্যগণের জানা আছে যে, ইতিপূর্বে আমি কয়েকটি জীবনদায়ী ওষুধের ক্যাপসুল/ট্যাবলেট আকারে বিক্রির ওপর কর ছাড় দিয়েছিলাম। এখন আমার প্রস্তাব, ঐসব ওষুধ ইঞ্জেকশন আকারে বিক্রি হলেও কর ছাড় প্রযোজ্য হবে।

৫.১১। মাননীয় সদস্যগণের স্মরণে থাকবে যে, পূর্বে আমি বিক্রয়করের বিভিন্ন আইন অনুসারে নিবন্ধভুক্ত যেসব ব্যবসায়ীর বাৎসরিক টার্নওভার অনধিক ৭১/২ লক্ষ টাকা, তাঁদের জন্য সামারি অ্যাসেসমেন্টের একটি প্রকল্প চালু করেছিলাম। যাতে আরও বেশি সংখ্যক ছোট ব্যবসায়ী এই সুবিধা পেতে পারেন, সেদিকে লক্ষ্য রেখে সামারি অ্যাসেসমেন্টের জন্য টার্নওভারের উর্ধসীমা ৭১/২ লক্ষ টাকা থেকে বাড়িয়ে ১০ লক্ষ টাকা করার প্রস্তাব রাখছি। সামারি অ্যাসেসমেন্টের পর ৩১শে মার্চ, ১৯৯১-এর মধ্যে সংশোধিত রিটার্ন দাখিল করতে হবে। এর ফলে আরও ২৫,০০০ ব্যবসায়ী উপকৃত হবেন।

৫.১২। বিক্রয় কর আইন অনুযায়ী নিবন্ধভুক্ত ব্যবসায়ীদের বিভিন্ন রকম পরিস্থিতির প্রেক্ষিতে মাসিক, ত্রৈমাসিক বা বার্ষিক রিটার্ন দিতে হয়। এই পদ্ধতি সরলীকরণ করতে এবং করদাতাদের সুবিধা দেবার জন্য আমি একটি নতুন ব্যবস্থা চালু করতে চাই, যাতে করে সব ব্যবসায়ী তিনটি আইনেই বার্ষিক রিটার্ন দিতে পারবেন। কিন্তু কর বাবদ টাকা মাসিক ভিত্তিতে দিতে হবে এবং সেই সঙ্গে হিসাবের একটি সংক্ষিপ্ত বিবরণী। বিক্রয়কর আইনে এই

বিবরণী রিটার্নের মতই গুরুত্ব পাবে।

৫.১৩। বিক্রয়কর আইন অনুযায়ী যাঁরা করদাতা তাঁদের সমস্যার প্রতি যাতে অধিকতর মনোযোগ দেওয়া যায় এবং বিক্রয়কর প্রশাসন যাতে আরও সংহত হয়, সেজন্য কলকাতা এবং তার চারপাশের এলাকায় বর্তমান চার্জ অফিস, যেগুলো আকারে বড় হওয়ার দরুন সামাল দেওয়া শক্ত হচ্ছে, তাদের ভেঙে ১৯টি চার্জ অফিস গঠন করা হচ্ছে। বারুইপুর, ডায়মন্ডহারবার ইত্যাদি স্থানে এইসব নতুন চার্জ অফিস খোলা হবে। এর ফলে ঐসব এলাকার করদাতাদের সুবিধা হবে। তাঁদের আর সেলস ট্যাক্সের কাজের জন্য আগের মতো কলকাতায় আসতে হবে না।

৫.১৪। কিছু কিছু পণ্যের ক্ষেত্রে প্রবেশকরের ছাড় দেবার প্রস্তাবও আমার রয়েছে। হাওড়া ও তৎসংলগ্ন এলাকার ক্ষুদ্র শিল্পসংস্থাগুলি যাতে লোহার স্ক্র্যাপের যোগান সহজে পায়, তা সুনিশ্চিত করতে লোহার স্ক্র্যাপের ওপর থেকে সম্পূর্ণ ভাবে পণ্য প্রবেশ কর তুলে দেবার প্রস্তাবও আমি রাখছি। এই রাজ্যে অত্যাবশ্যক কাঁচামালের অবাধ আমদানিকে উৎসাহ দেবার জন্য ওষুধ তৈরিতে যে অ্যা:সোলিউট অ্যালকোহল ব্যবহার করা হয়, তার উপর থেকে এবং ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল ও ডিনেচারড্ স্পিরিটের উপর থেকে পণ্যপ্রবেশ কর প্রত্যাহারের প্রস্তাবও আমি রাখছি। এই ব্যবস্থা নেবার ফলে রাজ্যের অ্যালকোহল ভিত্তিক শিল্প, বিশেষ করে ক্ষুদ্রশিল্পসমূহ, উপকৃত হবে।

৫.১৫। ভারতে তৈরি বিলিতি মদ, ওয়াইন, রাম ও দিশি মদের উপর অন্তশুল্কের (আবগারি) হার বাড়ানোর আমার প্রস্তাব। প্রস্তাবিত শুল্ক বৃদ্ধির উর্ধতম হার হবে ৩ টাকা প্রতি লিটার (এল পি এল)। সমাজের নিম্নবিত্ত শ্রেণীর মানুষ সাধারণত যেসব দেশি মদ পান করে থাকেন, তাদের ক্ষেত্রে শুল্কের কোনও হেরফের হবে না। অন্তশুল্ক (আবগারি)-র হার বৃদ্ধি করা ছাড়াও বিয়ার ও বিলিতি মদ আমদানির জন্য প্রিভিলেজ ফি, ব্র্যান্ড ও লেবেল পঞ্জিকরণ ফি, ট্রেড লাইসেন্স প্রাপ্ত ব্যবসায়ীগণ এবং অফ শপ ও অন শপ এর লাইসেন্স প্রাপকগণ যে বার্ষিক ফি দিয়ে থাকেন, সেইসব ফি বৃদ্ধির প্রস্তাবও আমি করছি। অন্তশুল্ক সংক্রান্ত বিবিধ ব্যবস্থা নেবার ফলে ১৯৯০-৯১ সালে আনুমানিক ৬.১০ কোটি টাকা বাড়তি রাজস্ব আদায় হবে।

[4-00–4-10 P.M.]

৫.১৬। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৮৭-৮৮ সালে আমি স্ট্যাম্প ডিউটির হার পুনর্বিন্যাসের প্রস্তাব করেছিলাম। এখন দেখছি যে, হার সংশোধন সত্ত্বেও নিবন্ধভুক্ত দলিনাধিন সম্পত্তি লেনদেনের উনমূল্যনের মাধ্যমে প্রযোজ্য ভারতীয় স্ট্যাম্প আইন, ১৯৮৯-এর ক্ষেত্রে কিছু গুরুত্বপূর্ণ সংশোধন এনে একটি অর্থবহ ও কার্যকর বিল আনতে চাই। পরিবর্তনের মধ্যে থাকবে বাজার দরের সংজ্ঞা, সম্পত্তি হস্তান্তরের সংজ্ঞাকে ব্যাপকতর করে ফ্ল্যাট বিক্রির চুক্তি এবং ঐ ধরনের লেনদেনকে তার আওতায় আনা ইত্যাদি। ফলস্বরূপ ১৯৯০-৯১ সালে আনুমানিক ১০ কোটি টাকা বাড়তি রাজস্ব আসবে।

৫.১৭। পশ্চিমবঙ্গ বহুতল ভবন কর আইন, ১৯৭৯ অনুযায়ী বহুতল বাড়ির ওপর প্রদেয় করের পুনর্বিন্যাস আমি করতে চাইছি। বর্তমান ব্যবস্থা অনুযায়ী করের উর্ধতম হার

বর্গমিটার প্রতি বার্ষিক ৪ টাকা। যেসব বাড়ির বার্ষিক মূল্য বেশি, তাদের ওপর প্রতি বর্গমিটার ৬ টাকা, ৮ টাকা ও ১০ টাকা হিসাবে করের তিনটি বাড়তি ধাপ চালু করা আমার প্রস্তাব। এ প্রসঙ্গে বলে রাখি যেসব বাড়ির বার্ষিক মূল্য কম, তাদের ওপর কর বাড়ছে না।

৫.১৮। মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, ভি সি আর বা ভি সি পি-র মাধ্যমে সর্বসাধারণের জন্য চলচ্চিত্র প্রদর্শনীর ক্ষেত্রে করের হার সংশোধন করা হয়েছিল। উচ্চ আদালতে এ নিয়ে অনেক মামলা মোকদ্দমা হয়েছে। আদালতের রায় মনে রেখে আমি সারা রাজ্যে করের যে অভিন্ন হার রয়েছে, তার বদলে ভি সি আর বা ভি সি পি-র মাধ্যমে সর্বসাধারণের জন্য প্রদর্শনীর ক্ষেত্রে বিভিন্ন প্রকারের কর হারের প্রস্তাব করছি। কলকাতা এবং হাওড়া পৌর এলাকায় এই হার হবে সেট পিছু প্রতি সপ্তাহে ১,০০০ টাকা অন্যান্য পুরসভা বা পুরনিগম এবং নোটিফায়েড এলাকায় এই হার হবে সেট পিছু প্রতি সপ্তাহে ৭৫০ টাকা এবং গ্রামীণ এলাকায় প্রতি সপ্তাহে ৫০০ টাকা।

৫.১৯। ঘোড়দৌড় সংক্রান্ত স্থানীয় এবং আন্তরাজ্য বেটিং ট্যাক্স এবং টোটালাইজেটর ট্যাক্সের হারও আমি সংশোধন করতে চাই। বেটিং ট্যাক্সের হার শতকরা ১০ টাকার জায়গায় হবে শতকরা ১৫ টাকা এবং টোটালাইজেটর ট্যাক্সের হারও শতকরা ১০ টাকার জায়গায় শতকরা ১৫ টাকা হবে। আন্তরাজ্য বেটিংএর উপর এই হার হবে শতকরা ১৫ টাকা।

৫.২০। পশ্চিমবঙ্গ এন্টারটেনমেন্ট অ্যান্ড লাক্সারিজ (হোটেল অ্যান রেস্টুরেন্ট) অ্যাক্ট, ১৯৭২ বর্তমানে শুধুমাত্র কলকাতা পৌর এলাকায় চালু আছে। সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গের অন্যান্য শহরাঞ্চলেও বাতানুকূল হোটেল ও রেস্তোঁরা গড়ে উঠেছে। সুতরাং দমদম, দক্ষিণ দমদম, বিধাননগর, বরানগর, হাওড়া, আসানসোল, দুর্গাপুর, হলদিয়া এবং শিলিগুড়িতে এই আইন বলবৎ করার প্রস্তাব আমি রাখছি।

৫.২১। উপরোক্ত ৫.১৭, ৫.১৮, ৫.১৯ এবং ৫.২০ অনুচ্ছেদে উল্লেখিত ব্যবস্থাসমূহের ফলে, আমার আশা, ১৯৯০-৯১ সালে বাড়তি ৫ কোটি টাকা রাজস্ব সংগৃহীত হবে।

৫.২২। একই বৃত্তি বা পেশার জন্য যাতে একাধিক ক্ষেত্রে বৃত্তিকর না দিতে হয় তার জন্য রাজ্য সরকার চিন্তা করছেন। এই উদ্দেশ্যে রাজ্য সরকার সংশ্লিষ্ট স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির সঙ্গে আলোচনা করবেন।

৫.২৩। এখন সমস্ত করের প্রস্তাবগুলি একত্রিত করলে ১৯৯০-৯১ সালে অনুমিত অতিরিক্ত সম্পদ সংগ্রহের পরিমাণ দাঁড়াবে ২৫.৬২ কোটি টাকা যা আগে উল্লিখিত ২৫.৬২ কোটি টাকা অবশিষ্ট ঘাটতির সমান। অতএব, মাননীয় সদস্যগণ, আমি আপনাদের সামনে ১৯৯০-৯১ সালের জন্য পুনরায় একটি ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেটকে উপস্থাপন করছি। আমি এখানে একটি কথা পরিষ্কার বলতে চাই যদি এর পর অতিরিক্ত সম্পদ সংগ্রহের ব্যাপারে কোনও একটি ক্ষেত্রেও ঘাটতি অথবা অসুবিধা দেখা দেয় তাহলে আমি আপনাদের আশ্বস্ত করছি যে, তৎক্ষণাত কর আদায়ের কাঠামোর মধ্যে দাঁড়িয়েই এক বিশেষ উদ্যোগ নেওয়া হবে এবং একইসঙ্গে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রেও আরও বিশেষ উদ্যোগ নেওয়া হবে যার ফলে এই ঘাটতিশূন্য বাজেটের লক্ষ্য অটুট থাকে।

৫.২৪। ১৯৯০-৯১ সালের বিভিন্ন ব্যয় বরাদ্দের প্রস্তাব নিয়ে বিস্তারিত আলোচনা সম্ভবত আগামী মে মাসেও চলবে। ১৯৯০ সালের ১লা এপ্রিল থেকে রাজ্য সরকার যাতে কাজকর্ম সঠিকভাবে চালু রাখতে পারেন, সেজন্য আমি আগামী আর্থিক বছরের প্রথম তিন মাসের জন্য ব্যয় মঞ্জুরির প্রস্তাব রাখব।

৫.২৫। এই ঘাটতিশূন্য বাজেটের মূল যুক্তিটি আরও একবার বলা প্রয়োজন। বর্তমান পরিস্থিতিতে, যেখানে রাজ্যগুলি সাতটি কাজের দিনের বেশি একদিনের জন্যও ওভারড্রাফট নিতে পারে না, সেখানে একটি রাজ্য সরকারের কাছে বাজেট রচনা করার সময় তিনটি বিকল্প আছে। রাজ্য সরকার একটি উদ্বৃত্ত বাজেট উপস্থাপন করতে পারেন, যার অর্থ হল যে, সরকার নিজেই ঠিক জানে না যে, তার সম্পদকে পূর্ণ ব্যবহার করার জন্য কি কি প্রয়োজনীয় ব্যয় আছে। রাজ্য সরকার একটি ঘাটতি বাজেটও উপস্থাপন করতে পারে। যার অর্থ হল যে, সরকার কতকগুলি ব্যয়ের প্রস্তাব করে ফেলেছেন, কিন্তু ঠিক জানেন না তার জন্য সম্পদ আছে কি নেই। সবশেষে, রাজ্য সরকার একটি ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেট উপস্থাপন করতে পারেন। আমরা এই তৃতীয় বিকল্পটি বেছে নিয়েছি। তবে এখানেও একটি কথা বলা দরকার। ঘাটতিশূন্য বাজেটের অর্থ কখনোই এই নয় যে, রাজ্য সরকারের সমস্ত আর্থিক সমস্যার সমাধান হয়ে গেল। এই বাজেট শুধু এটাই দেখায় যে, যেখানে রাজ্য সরকারের আর্থিক সম্পদ ভীষণভাবে সীমাবদ্ধ, সেখানে আর্থিক শৃঙ্খলার শর্ত বজায় রেখে, একটি রাজ্য সরকার কতদূর পর্যন্ত যেতে পারে। এই বাজেট তাই একই সঙ্গে প্রমাণ করে, আর্থিক শৃঙ্খলা বজায় রেখে রাজ্যকে যদি আরও এগোতে হয়, তাহলে তার আর্থিক সীমাবদ্ধতার বাধাকে যত তাড়াতাড়ি সম্ভব দূরে ঠেলতে হবে।

## পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৯০-৯১

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৮-৮৯ | বাজেট, ১৯৮৯-৯০ | সংশোধিত, ১৯৮৯-৯০ | বাজেট, ১৯৯০-৯১ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | -২৬,০৩,৩৬ | .. | +৫১,০৯,০২ (প) | +৫,৩২,৯৫ |
| ২। রাজস্ব আদায় | ৩৩,৩৭,৪,৭৪ | ৩৭,৩৪,০৪,১৬ | ৩৭,৪৯,৫১,৪০ | ৪১,৭৭,০৪,৬২ |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারি ঋণ | ১১,৩৯,৪৪,৬১ | ১৬,৫৭,৭০,৫৪ | ১২,২৯,২৩,০৪ | ১৭,৬৭,১৩,১৬ |
| (২) ঋণ | ৪৫,১৮,৩২ | ৫১,৫০,১৯,৫৪ | ৮১,৫০,০৭ | ৫৩,৪৫,০০ |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসাব থেকে আদায় | ৭৯,৯১,৭৫,১২ | ৭৯,০৫,১৯,৫৪ | ৮৫,৮৫,৯২,৬৩ | ৮৯,৭৪,৭৬,৯৮ |
| মোট | ১,২৪,৮৭,৭৬,৪৩ | ১,৩৩,৪৮,৪৪,২৪ | ১,৩৬,৯৭,২৬,১৬ | ১,৪৯,৭৭,৭২,৭১ |

ব্যয়

| | | | | |
|---|---|---|---|---|
| ৫। রাজস্বখাতে ব্যয় | ৩৪,৭৪,৬২,৪৮ | ৩৯,৩২,৪১,৬৯ | ৪২,২৭,৪৭,৮০ | ৫৬,১৫,৬৯,৬১ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ২,৭১,৫৫,৩৪ | ৪,২৫,৮০,৭৭ | ৪,৫১,৬৯,৫৩ | ৪,৫৬,৯৫,৯১ |
| ৭। ঋণখাতে ব্যয়— | | | | |
| (১) সরকারি ঋণ | ৫,৯৯,৭৯,৩৭ | ৭,৯৪,৫৭,৪১ | ৩,৯২,২৯,৬৩ | ৭,৪৫,২৮,৪৫ |
| (২) ঋণ | ২,১৪,০৭,৩৬ | ২,৪৩,৭৬,২৫ | ২,৬৩,১৬,৭১ | ২,৭২,৬০,১৬ |
| ৮। আপদ্ম তহবিল ও গণ হিসাব থেকে ব্যয় | ৭৯,৩৮,৩০,২৬ | ৭৬,২৬,০৯,৫৪ | ৮৩,৫৭,২৯,৫৪ | ৮৩,২৬,৮১,০৪ |
| ৯। সমাপ্তি তহবিল | -১০,৫৮,৩৮ | +৩,২৫,৭৮,৫৮ | +৫,৩২,৯৫ | -৪,৩৯,৬২,৪৬ |
| মোট | ১,২৪,৮৭,৭৬,৪৩ | ১,৩৩,৪৮,৪৪,২৪ | ১,৩৬,৯৭,২৬,১৬ | ১,৪৯,৭৭,৭২,৭১ |

(প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ১৯৮৮-৮৯ সালের সমন্বিত তহবিল।

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৮-৮৯ | বাজেট, ১৯৮৯-৯০ | সংশোধিত, ১৯৮৯-৯০ | বাজেট, ১৯৯০-৯১ |
|---|---|---|---|---|
| নীট ফল— | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (-) | | | | |
| (ক) রাজস্বখাতে | -১,৩৭,২০,৭৪ | -১,৯৮,৩৭,৫৩ | -৪,৭৭,৯৬,৪০ | -১৪,৩৮,৬৪,৯৯ |
| (খ) রাজস্বখাতের বাইরে | +১,৫২,৬৫,৭২ | +৫,২৪,১৬,১১ | +৪,৩২,২০,৩৩ | +৯,৯৩,৬৯,৫৮ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | +১৫,৪৪,৯৮ | ৩,২৫,৭৮,৫৮ | -৪৫,৭৬,০৭ | -৪,৪৪,৯৫,৪১ |
| (ঘ) বেতন পুনর্বিন্যাস/অতিরিক্ত মহার্ঘ ভাতা ইত্যাদি | | -৩,৫৯,৭৮,৫৮ | ** | ** |
| (ঙ) প্রারম্ভিক তহবিল এবং (ঘ) সহনীট | -১০,৫৮,৩৮ | -৩৪,০০,০০ | +৫,৩২,৯৫ | -৪,৩৯,৬২,৪৬ |

| | | | | |
|---|---|---|---|---|
| (চ) ক্ষুদ্র সেচ, শিক্ষা, স্বাস্থ্য এবং সড়ক নির্মাণ বিষয়ক নতুন/অতিরিক্ত প্রকল্প বাবদ ব্যয় | | -৪৫,০০,০০ | | -৩০,০০,০০ |
| (ছ) বিশেষ কেন্দ্রীয় ঋণ/সম্পদ সংগ্রহে বিশেষ ব্যবস্থা/প্রশাসনিক ব্যয় সঙ্কোচের মাধ্যমে সঞ্চয় | | | | +৪,৪৪,০০,৪৬ |
| (জ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (কর ছাড় বাদে নীট) | | +৭৯,০০,০০ | | +২৫,৬২,০০ |
| (ঝ) নীট, উদ্বৃত্ত/ঘাটতি | -১০,৫৮,৩৮ | শূন্য | +৫,৩২,৯৫ | শূন্য |

## Adjournment

The House was then Adjourned at 4.08 P.M. till 1.00 P.M. on Tuesday, the 27th March, 1990 at the Assembly House, Calcutta.

** বেতন পুনর্বিন্যাস প্রভৃতি ব্যয়বরাদ্দ সর্বসাকুল্যে বিভিন্ন খাতের অধীনে ধরা হয়েছে।

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 27th March, 1990 at 1 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 11 Ministers, 4 Ministers of State and 172 Members.

[1-00 — 1-10 P.M.]

## Starred Questions

## (To which oral answers were given)

### সরকার কর্তৃক বাংলা চলচ্চিত্র প্রদর্শনে আগ্রহ

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) **শ্রী অমিয় পাত্র :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সরকার বাংলা চলচ্চিত্র প্রদর্শনের সংখ্যা বৃদ্ধি করার ব্যাপারে আগ্রহী; এবং

(খ) সত্য হলে, ঐ ব্যাপারে প্রেক্ষাগৃহ মালিকদের কোনও নির্দেশ দেওয়া হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ।

(খ) ওয়েস্ট বেঙ্গল সিনেমান (রেগুলেশন) অ্যাক্টের সেকশন ৫(৩এ) অনুযায়ী নির্দেশ জারি করে লাইসেন্স মঞ্জুরকারী আধিকারিকদের ও সংশ্লিষ্ট সব দপ্তরকে জানিয়ে দেওয়া হয়েছে যে এই রাজ্যে প্রত্যেক স্থায়ী বা অস্থায়ী সিনেমা লাইসেন্স প্রাপককে বৎসরে কমপক্ষে ১২(বার) সপ্তাহ তাঁর প্রেক্ষাগৃহে বাংলা সিনেমা প্রদর্শন করতে হবে। যে সব শর্ত পালন সাপেক্ষে লাইসেন্স মঞ্জুর করা হয়েছে এই নির্দেশ পালনও তার অর্ন্তভূক্ত হয়ে একটি অতিরিক্ত শর্ত হিসাবে গণ্য হবে।

**শ্রী অমিয় পাত্র :** আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অতিরিক্ত প্রশ্নের মাধ্যমে জানতে

চাইছি যে এই নির্দেশ জারি করার পর আমাদের রাজ্যের প্রেক্ষাগৃহগুলিতে যে শর্ত সাপেক্ষে বাংলা সিনেমা দেখানোর কথা সেই শর্ত লঙ্ঘন হচ্ছে কিনা এবং লঙ্ঘন হলে শাস্তিমূলক ব্যবস্থা দেওয়া হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই পর্যায়ে এখনও লঙ্ঘন করার প্রশ্ন আসে নি। গত বিধানসভায় আইন পাশ করার সময়ে যে কথা বলেছিলাম, সেই অনুযায়ী আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের জানিয়েছি। তাঁদের বলেছি যে লাইসেন্স দেবার সময়ে এটা শর্ত করুন এবং সিনেমা হলের মালিকদের সেই অনুযায়ী নোটিশ সার্ভ করা হয়েছে। এবারে আমরা দেখব কোন কোন ওনাররা ঐ শর্ত মানছেন এবং মানছেন না। এই অভিযোগ করবেন ডিস্ট্রিবিউটররা। এটা জানবার পর শাস্তি দেবার ব্যবস্থা থাকছে, যখন লাইসেন্স রিনিউ করবে তখন এটা আসবে। এখন এ সম্বন্ধে বলার সময় আসে নি। তবে আমরা আশা করব যে সব সিনেমা হলের মালিকরা আইন মেনে আমাদের সহযোগিতা করবেন।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে এটা কার্যকর হলে যে সংখ্যক বাংলা ছবি এখানে তৈরি হওয়া দরকার সেই ব্যাপারে সরকারি উদ্যোগ আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা শুধু সিনেমা হলের উপরে নির্ভর করে না। এটা শিল্পের সাধারণ অবস্থা, ভাল সিনেমা তৈরি করার প্রশ্ন এবং দর্শকের চাহিদা এইসবের উপরে নির্ভর করে। আমাদের রাজ্যে প্রায় সাতশ সিনেমা হল আছে। কিন্তু এর নব্বুই ভাগ দখল করে রাখে পশ্চিমবাংলার বাইরের বাণিজ্যিক চলচ্চিত্রগুলি। আমাদের রাজ্যে ৩৫-৩৮-৪০-এর মত বাংলা সিনেমা হয়। আমাদের রাজ্যে ভাল সিনেমা তৈরি করতে হবে। সেই সঙ্গে সঙ্গে দর্শকের রুচি, চাহিদা এইসব সাংস্কৃতিক প্রশ্নগুলি এর সঙ্গে জড়িত রয়েছে। শুধু সিনেমা হলে জায়গা পেলেই বাংলা বইতে ভর্তি হয়ে যাবে না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন যে সিনেমা হলগুলিতে আগে মর্নিং শো এবং পরবর্তী পর্যায়ে নাইট শো হত। পরবর্তী পর্যায়ে সেইসব শোগুলি কমে যায়। এটা কি সিনেমা হল মালিকদের সঙ্গে শ্রমিকদের দাবি-দাওয়ার কারণে হচ্ছে?

**(কোন উত্তর নাই)**

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কী — এই বাধ্যবাধকতা টেম্পোরারি লাইসেন্স নিয়ে যেগুলো ৯ মাস চলে সেগুলোর উপরেও প্রযোজ্য? কারণ টেম্পোরারি লাইসেন্স নিয়েও দেখা যায় সেগুলি পারমানেন্ট চলছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** অস্থায়ী লাইসেন্স যাদের আছে তাদের উপরেও এটা প্রযোজ্য হবে।

### কালীঘাটে গ্যাস লিকের ঘটনার তদন্ত

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্থানীয় শাসন ও নগর

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি কালীঘাটে গ্যাস লিকের ঘটনায় তথ্যানুসন্ধানের জন্য কোনও তদন্তের ব্যবস্থা হয়েছে কি;

(খ) হয়ে থাকলে,—

(১) রাজ্য সরকারের কোন বিভাগ/সংস্থা কর্তৃক ঐ তদন্ত করা হয়েছে; এবং

(২) উক্ত তদন্তের কোনও রিপোর্ট পেশ করা হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ও (খ) ঃ

কলকাতা পুলিশ, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং ফায়ার সার্ভিস পৃথক পৃথক ভাবে কালীঘাট গ্যাস লিকের তদন্ত করেছে। এদের রিপোর্টও পাওয়া গেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই তদন্তের রিপোর্টে কি পাওয়া গেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** তদন্তের রিপোর্টে যা পাওয়া গেছে তাতে মাননীয় সদস্য এবং আমাদের সকলেই বোধ হয় এই ব্যাপারে চিন্তিত এবং দুশ্চিন্তার মধ্যে রয়েছি। কলকাতা শহরে এই ধরণের কার্যকলাপ সংক্রান্ত আইন আছে। কিন্তু সেই আইনগুলি প্রয়োগ করার ক্ষেত্রে যে দায়িত্ব সেই দায়িত্ব অনেক ক্ষেত্রেই পালন করা যাচ্ছে না। যেমন এই ক্ষেত্রেও যায় নি। সংশ্লিষ্ট ওই কারখানাটি কর্পোরেশনের কাছ থেকে, সি. এম. সি.-র কাছ থেকে ট্রেড লাইসেন্স নিয়েছেন, হেলথ লাইসেন্স নিয়েছেন ঠিক কিন্তু সেখানে কি তারা করছেন অর্থাৎ কি ম্যানুফাকচার করছেন, ট্রেড করছেন না গালা বিক্রি করছেন, না কি অলঙ্কার বিক্রি করার জন্য গালা বিপদজনক অ্যাসিড দিয়ে গলানোর ব্যবস্থা করছেন তার কিছুই আমরা জানতে পারছি না। তা যদি জানতে পারতাম তা হলে তাদের ওই ভাবে ট্রেড লাইসেন্স ওই ভাবে পেতেন না। তাই রিপোর্টে যেটা আমাদের ক্ষেত্রে এই সংক্রান্ত আইন আছে, সংশোদীয় কর্পোরেশনের হাতে আইন আছে, এনভায়োরেনমেন্ট ডিপার্টমেন্টের হাতে আইন আছে। কিন্তু এই আইনকে কার্যকর ভাবে প্রয়োগ করতে গেলে এবং ওই ধরণের দুর্ঘটনার হাত থেকে বাঁচাতে গেলে কমিশনর, জনপ্রতিনিধি, কাউন্সিলার এঁদের সকলকে উদ্যোগ নিতে হবে তা হলেই একটা পরিবর্তন করতে পারা যাবে। এটাই হচ্ছে আমাদের রিপোর্ট।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পৌর দপ্তরের রিপোর্ট অনুযায়ী কলকাতার নাগরিকদের পক্ষে বিপদজনক এই ধরণের কতগুলি কারখানা আছে

এখনও, আমার প্রশ্ন এই ধরণের বিপদজনক কারখানা বন্ধ করার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই ধরণের কারখানা কত আছে তা সত্যিকারের বাস্তব নিষ্ঠ তথ্য দেওয়া বোধ হয় সম্ভব নয়। তবে নূতন ভাবে প্রশ্ন করলে আমি চেষ্টা করব। কিন্তু সেই তালিকা যদি করতে পারতাম তা হলে তো আমরা ব্যবস্থা নিতেই পারতাম। আমাদের হাতে আইন আছে, কিন্তু সেই আইনগুলি প্রয়োগ করতে গেলে কলকাতা কর্পোরেশন, পুলিশ কর্তৃপক্ষ এবং জনপ্রতিনিধিদের একটা সম্মিলিত উদ্যোগ নেওয়া দরকার। আমি মনে করি এই উদ্যোগ নিলে অনেক সময়ে এই ধরণের দুর্ঘটনা থেকে রেহাই পাওয়ার সম্ভাবনা আছে। কিন্তু এটা এড়ানো খুব মুস্কিল, যেমন ধরুন একই এলাকাতে একই ধরণের কাজ করছেন এবং একই অপরাধ করছেন সেইরকম একটা বাস্তব সম্মত রিপোর্ট আমাদের চাই। তারপরেই পুলিশ কর্তৃপক্ষ সি. এম. সি., এনভায়োরেনমেন্ট ডিপার্টমেন্ট এবং ওই এলাকার জনপ্রতিনিধি সবাই মিলে সামগ্রিক ভাবে চেষ্টা করলে আমরা ওইসব কারখানা বন্ধ করতে পারব। তবে এটা খুবই কঠিন সমস্যা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার প্রশ্ন আর কতগুলি ওই ধরণের কারখানা আছে আপনার দপ্তরের তালিকায় তার রিপোর্ট আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সাধারণ ভাবে এই ধরণের রিপোর্ট সি. এম. সি. দিতে পারে, আমরা ক্যালকাটা পুলিশকে বলেছি এই ধরণের কার্যকলাপ যদি কোনও এলাকাতে পান তা হলে আমাদের জানাবেন। এই ব্যাপারে পুলিশ এনভায়োরেনমেন্ট ডিপার্টমেন্টকে বলেছি কারা কারা এইসব কাজ করছেন বলুন তা হলে আমরা একটা রিপোর্ট তৈরি করতে পারব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা শহরে ছোট ছোট আরো ওই ধরণের রাসায়নিক শিল্প সংস্থা থাকতে পারে, ভবিষ্যতে কলকাতা শহরের মধ্যে ওই ধরণের শিল্প যাতে আর গড়ে না উঠতে পারে তার জন্য নির্দিষ্ট কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বলেছি আমরা চেষ্টা করছি, আমাদের হাতে আইন আছে। এই ব্যাপারে এনভায়োরেনমেন্ট ডিপার্টমেন্ট, কলকাতা কর্পোরেশন, এমন কি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের আইন আছে। কিন্তু কথা হচ্ছে সেই আইনকে প্রয়োগ করার ক্ষমতা আমরা পাচ্ছি না কারণ সেই এলাকায় ব্যাতিক্রম করে যে কারখানা করছে সে খবর আমরা পাচ্ছি না এবং না পাওয়া পর্যন্ত এই আইন আমরা প্রয়োগ করতে পারব না। তবে এখন চেষ্টা হচ্ছে যে নূতন করে লাইসেন্স বা ট্রেড লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে আগে এনকোয়ারি রিপোর্ট পাওয়ার দরকার আছে, ইনেসপেক্টরকে দিয়ে এনকোয়ারি করাতে হবে কি করছেন না করছেন তার ওপরেই লাইসেন্স দেওয়া হবে।

কিন্তু এখন সেই পদ্ধতি নেই, যিনি ক্লোরিন গ্যাস ব্যবহার করেছিলেন তিনি যে এখানেই ক্লোরিন গ্যাস ব্যবহার করেছিলেন আগের দিন পর্যন্ত এটা সি. এম. সি. জানতেন না। যাই হোক যা আছে, সেটা পাল্টাতে হবে।

## কারারক্ষী দ্বারা উচ্চপদস্থ অফিসাররা লাঞ্ছিত

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বরাষ্ট্র (কারা) ও বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ২০-২-১৯৯০ তারিখে দমদম জেলে হেড ওয়ার্ডার পদে নিয়োগের পরীক্ষার সময় কারারক্ষীদের দ্বারা কারা বিভাগের উচ্চপদস্থ অফিসাররা লাঞ্ছিত হয়েছেন; এবং

(খ) সত্য হলে, ঐ ঘটনায় (১) কোনও কেস দায়ের করা হয়েছে কিনা; (২) হয়ে থাকলে, মোট কতজনকে ঐ ব্যাপারে অভিযুক্ত করা হয়েছে; ও (৩) প্রশাসনিক তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

একজন ওয়ার্ডারের বিরুদ্ধে পুলিশ কেস করা হয়েছে এবং তাকে সাময়িক ভাবে বরখাস্ত করা হয়েছে। তার বিরুদ্ধে বিভাগীয় তদন্তের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা স্বীকার করলেন যে কারারক্ষীর পদের ব্যাপারে যে ঘটনাটি ঘটেছে এবং লাঞ্ছিত হওয়ার যে ঘটনাটি ঘটেছে এটা খুবই সিরিয়াস ব্যাপার যে কারারক্ষীরা ঐ বিভাগের উচ্চ পদস্থ পুলিশদের লাঞ্ছিত করেছিলেন। আমি জানতে চাই কি এমন ঘটনা ঘটল যে পরীক্ষার সময় কারারক্ষীরা অফিসারদেরকে লাঞ্ছিত করলেন — ঘটনাটা কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মেদিনীপুর কেন্দ্রীয় কারার অন্তর্গত জেলগুলির ইচ্ছুক ও উপযুক্ত কারারক্ষীরা ১৯ এবং ২০শে ফেব্রুয়ারি ৯০ এ প্রধান কারারক্ষী পদে পরীক্ষার জন্য দমদম কারারক্ষী প্রশিক্ষণ কেন্দ্রে হাজির হইয়াছিল। এই পরীক্ষা লইবার জন্য যে বোর্ড গঠন হইয়াছিল তাহার সদস্যগণ হইলেন — (১) অফিসার অন স্পেশাল ডিউটি এবং এক্স অফিসিও অ্যাডিশনাল আই. জি. (২) অ্যাডিশনাল আই. জি. (৩) মেদিনীপুর কেন্দ্রীয় কারার কারাধ্যক্ষ (৪) সিউড়ি কারার কারাধ্যক্ষ (৫) মহাকারা পরিদর্শক (আই. জি. কারা) ছিলেন চেয়ারম্যান, দুদিনই পরীক্ষা শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হয়। ২০শে ফেব্রুয়ারি বিকালে পরীক্ষা

সমাপ্ত হলে পরীক্ষার খাতা ইত্যাদি দেখিয়া পরীক্ষার্থীরা বিভিন্ন বিষয়ে কে কত নম্বর পাইয়াছে সেই অনুযায়ী তালিকা তৈরি করা হয়। প্রধান কারারক্ষী ১৪টি শূন্যপদ পূরণের জন্য এই পরীক্ষা অনুষ্ঠিত হয়। সিডিউল কাস্ট ও ট্রাইবের কোটাসহ মেরিট অনুযায়ী ১৪ জন সফল পরীক্ষার্থীর নাম ঐ কেন্দ্রে ঘোষণা করা হয়। অসফল পরীক্ষার্থীদের মধ্যে কয়েকজন এই সময়ে চীৎকার শুরু করে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার অতিরিক্ত প্রশ্ন এই যে ঘটনা ঘটেছে কারা রক্ষীদের নিয়ে তারা কোনও রাজনৈতিক দল মানে ট্রেড ইউনিয়ন করেন কিনা ও কোন দলের এবং প্রশাসন যে তদন্ত করছেন সেটা কাদের দিয়ে করাচ্ছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** তারা কোন দলের এবং কি ব্যাপার সেটা বলতে পারব না, যদি কোনও দলও করেন সেটা আমার পক্ষে জানা সম্ভব নয়; তবে আই. জি. এটা ইন্সপেকশন করছেন।

**পশ্চিমবঙ্গে আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টারের সংখ্যা**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫।) **শ্রী আতাহর রহমান :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টার কয়টি এবং কোন কোন জেলায় আছে; এবং

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে কোনও আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টার চালু করা হবে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :**

(ক) পশ্চিমবঙ্গে ২৩টি আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টার আছে। যে জেলায় এগুলি অবস্থিত তা হল — কলকাতা, হাওড়া, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর ২৪-পরগনা, নদীয়া, মেদিনীপুর, বীরভূম, হুগলি, বাঁকুড়া, পশ্চিম দিনাজপুর, মালদহ।

(খ) না।

**শ্রী আতাহর রহমান :** নূতন করে কিছু করার কথা ভাবছেন কি বা যেগুলি আছে তার সঙ্গে আই. সি. ডি. এস.-তো অনেক মেয়েই জড়িত সেগুলিকে বিভিন্ন জেলায় স্থানান্তরিত করার কথা ভাবছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** আপাতত হচ্ছে না।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি বর্ধমান জেলায় আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টার চালু করার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** আমি বলেছি, আপাতত হচ্ছে না।

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত অঙ্গনওয়াড়ি ওয়ার্কার এবং হেল্পার আছে তাদেরকে যে ভাতা দেওয়া হচ্ছে তাদের সেই ভাতা বাড়ানোর কোনও প্রস্তাব আছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** এটা পরের প্রশ্নে আছে, এটার সঙ্গে কোনও সঙ্গতি নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, কি বলবেন এই বর্তমান বৎসরে আর নূতন কোনও আই. সি. ডি. এস.-এর মঞ্জুরি এসেছে কিনা এবং সম্প্রসারিত হবে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** এটাও পরের প্রশ্নে আছে।

**শ্রী শ্রীধর মালিক :** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি এই যে ট্রেনিং সেন্টারগুলি আছে, এই ট্রেনিং সেন্টারগুলিতে সাধারণত কোন কোন সময়ে আই. সি. ডি. এস. কর্মিদের ট্রেনিং দেওয়া হয়, এটার সম্বন্ধে একটু বলবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** অঙ্গনওয়াড়িদের প্রধান ট্রেনিং ক্ষেত্রে প্রতি ব্যাচে ৫০ জনকে পাঠানো হয় এবং তিন মাসের ট্রেনিং-এর জন্য ৭০ হাজার টাকা ব্যয় করা হয়। প্রধান ট্রেনিং-এর দুই বছর পরে আবার ১৮ মাসের জন্য ১৫ হাজার টাকা ট্রেনিং-এর জন্য দেওয়া হয়। সুপার ভাইজারের প্রধান ট্রেনিং দুই মাসের জন্য ব্যাচ পিছু ২৫ জনকে দেওয়া হয়, আনুমানিক খরচ ৩০ হাজার টাকা। হেল্পারদের ৫০ জনের ব্যাচে ৮ দিনের ওরিয়েন্টেশন ট্রেনি-এর জন্য খরচ হয় ৮ হাজার টাকা।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে আই. সি. ডি. এস. ট্রেনিং সেন্টারগুলি রয়েছে এগুলি কি প্রয়োজনীয় অনুদান না পাবার জন্য বন্ধ হয়ে গেছে, এই রকম খবর কি আপনার কাছে আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** না, এই রকম কোনও খবর নেই।

### দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য ব্যয়

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৯।) **শ্রী অমর ব্যানার্জি :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত মোট কত টাকা খরচ হয়েছে; এবং

(খ) কত টাকা কেন্দ্র থেকে পাওয়া গেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) আনুমানিক ২১৫ কোটি ৯২ লক্ষ ৯ হাজার টাকা।

(খ) ১৮৫ কোটি ৮৭ লক্ষ ৬১ হাজার টাকা।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** কেন্দ্র থেকে যে টাকা পাওয়া গেছে এই দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য, এই নির্মাণ কার্যে কত টাকা খরচা হয়েছে না কি পুরো টাকাটাই খরচা হয়ে গেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই নির্মাণ কার্যের জন্য ২১৫ কোটি টাকা খরচা হয়েছে এবং সেটা হুগলি ব্রীজের জন্যই তার কারণ ব্রীজের আশে পাশে রাস্তা ঘাট, ফ্লাই ওভার এবং অ্যাপ্রোচ রোড ইত্যাদির জন্য খরচা হয়েছে। এ টাকা অন্য কোথাও যাবার প্রশ্ন নেই।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী বলতে পারবেন কি যে এর কোনও টারগেট ডেট আছে কি দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা এখনও যেখানে দাঁড়িয়ে আছি, তাতে বলা যায় যে ১৯৯০ সালের ৩১শে আগস্টের মধ্যে হয়ে যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী যে উত্তর দিলেন যে টাকার কোনও অভাব হবে না, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য এবং পূর্বতন কেন্দ্রীয় সরকারও যথেষ্ট টাকা দিয়েছে, মন্ত্রী মহাশয়ও এর জন্য যথেষ্ট সুনাম অর্জন করেছেন। হুগলি ব্রিজের উপর যে অ্যাপ্রোচ রোড তৈরি হয়েছে এবং এর মধ্যে আমরা শুনেছি যে একটা ক্রেন ভেঙ্গে পড়েছে এবং এর ফলে কাজের অগ্রগতিতে ব্যাঘাত ঘটেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে এই হুগলি সেতুর অস্বাভাবিক দেরির পিছনে আর কোন কোন কারণ রয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যদের বলি এই যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন এটা কোনও দয়ার দান নয়, এটা দেওয়া উচিত ছিল, এবং আরও দিলে আরও ভাল হত। আপনাকে কলকাতার লোক ভাবতেও অবাক লাগে। আপনি তো এই মন্তব্যটা না করলেই পারতেন, যার জন্য আমি বলছি। দিল্লির অপরাধে আপনারাও এইখানে শেষ হয়ে যাচ্ছেন। দ্বিতীয় কথা হচ্ছে মাননীয় সদস্যদের জানা উচিত যে কলকাতার সাইডে ৯৯.৫৮ ভাগ কাজ হয়েছে, প্রায় শেষ, হাওড়ার দিকে কাজ ৮৮.১৫ ভাগ সেখানে ছোটখাটো সমস্যা আছে যেমন রাস্তার মধ্যে মন্দির পড়ে যাচ্ছে এই রকম আরও নানা রকমের ছোটখাটো সমস্যা এসে যাচ্ছে যার ফলে অসুবিধা হচ্ছে, স্থানীয় এম. এল. এ. যাঁরা আছেন তাঁরা সাহায্য করলে ভাল হয়। তবে মূল হুগলি ব্রীজের কাজ ৮০.৩০ ভাগ কাজ শেষ হয়েছে। এই ব্রীজের পুলের কাজের জন্য আমাদের তৃতীয় বিশ্বের উপর নির্ভর করে থাকতে হয় কারণ আমাদের টেকনোলোজি এখনও অতটা অগ্রগতি হয় নি, আমাদের বিদেশি কনসালটেন্সির সাহায্য নিতে হয়। তবু এই সমস্ত বাধা অতিক্রম করতে হবে। তবে ৩১শে আগস্টের মধ্যে কাজ শেষ করবার কথা।

[1-10 — 2-00 P.M.]

**(Including Adjournment)**

**শ্রী সৌগত রায় ঃ** What are the reasons for delay ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এর তিনটি মূল কারণ। সেই কারণ হচ্ছে সবচেয়ে বেশি সময় যায় জমি অধিগ্রহণ করতে। দ্বিতীয় কারণ হচ্ছে বড় বড় যে কোম্পানি যারা ওখানে আমাদের জিনিসপত্র সাপ্লাই দেয় তারা মাঝে মাঝে যখন মামলা করে তখন সেই ব্যাপারে একটা আরবিট্রেশান হয়, এই ব্যাপার না মিটিয়ে আমরা এগোতে পারি না। এই কোম্পানিগুলির বেশির ভাগ সেন্ট্রাল গভর্নমেন্ট আন্ডারটেকিং। তৃতীয় কারণ হচ্ছে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, যে দুর্ঘটনা ঘটেছিল এই দুর্ঘটনার জন্য ৩।৪ মাস নষ্ট হয়েছে। এইগুলি হচ্ছে মূল কারণ।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রশ্নের অনেক আগে হাউসে উত্তর দিয়েছিলেন যে কেন্দ্রীয় সরকার লোন অ্যাডভান্স করেছিল, এটা কেন্দ্রীয় প্রোজেক্ট অর্ন্তভূক্ত না করে লোন অ্যাডভ্যান্স দিয়ে স্টেট খাতে এই প্রোজেক্ট করার কথা হয়েছিল এবং যে টাকা দিয়েছিল সেটা খুব হাই ইন্টাররেস্ট-এর টাকা। আমার প্রশ্ন যে বর্তমানে কেন্দ্রীয় সরকারের কাছে ঐ লোনটা ডেভেলপমেন্ট বাজেটের সঙ্গে অ্যাডজাস্ট করবে কি না এই রকম কোনও প্রস্তাব নিয়ে আলোচনা করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখনও আমরা ভেবে দেখি নি, শেষ পর্যায়ে সেটা সম্ভব হবে কি না জানি না, আপনার কথাটা শুনলাম এখন আলোচনা করে দেখি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মাননীয় সদস্য সৌগত রায়ের প্রশ্নের উত্তর দেবার সময় বললেন হাওড়ার দিকে কিছু সমস্যা দেখা দিয়েছে, সেজন্য উনি সহযোগিতা চাচ্ছেন। আমার প্রশ্ন সেখানে প্রশাসনিক কোনও সমস্যা দেখা দিয়েছে, না কি ওখানকার নাগরিকদের কোনও সমস্যা উদ্ভুত হয়েছে? এই ব্যাপারটা যদি পরিস্কার করেন তাহলে ভাল হয়। গঙ্গার ওপরে কলকাতা এবং হাওড়ার যোগসূত্রের মধ্যে যে ফাঁক আছে সেটা এখনও কেন অ্যাড হচ্ছে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথম কথা হচ্ছে হাওড়ার বড় প্রবলেম একটা আছে সেটা হচ্ছে মন্দির নিয়ে একটা বিরোধ আছে — ঐ মন্দিরটা করে দিতে হবে, এবং মন্দিরের পূজারীর ব্যাপারটাও ঠিক করে দিতে হবে। কারণ আমাদের দেশের আইনতো ধর্ম নিরপেক্ষতা নিয়ে তৈরি হয়েছে। ব্রীজের উপর রাস্তাঘাট যে ভাবে তৈরি হয়ে থাকে, রাস্তার উপর ফ্লাইওভার যেভাবে হয় মূল ব্রীজের কনস্ট্রাকশান সেইভাবে তাড়াতাড়ি শেষ হয় না। হাওড়ার ওপাশে রাস্তা তৈরির কাজ এবং মূল ব্রীজের যে সময় সীমার মধ্যে আছি সেই সময়ে ৮০.০০ শতাংশ কাজ শেষ হয়েছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** হাওড়ার ব্রীজ যা করছেন সেটা করতে কয় বছর সময় লাগল এবং ১৯৯১ সালের মধ্যে শেষ করতে পারবেন তো?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনারা মাঝ পথে গোলমাল না করলে ঐ সময় সীমার মধ্যে শেষ করার চেষ্টা করব।

**পশ্চিমবঙ্গে শিশু-বিকাশ প্রকল্প**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৩।) **শ্রী শীশ মহম্মদ ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট কতগুলি সুসংহত শিশু-বিকাশ প্রকল্প চালু আছে;

(খ) সুসংহত শিশু-বিকাশ প্রকল্পের সঙ্গে যুক্ত অঙ্গনওয়ারী কর্মি ও হেল্পারদের প্রত্যেককে মাসিক ভাতা বাবদ কত টাকা করে দেওয়া হয়ে থাকে; এবং

(গ) ভবিষ্যতে উক্ত সুসংহত শিশু-বিকাশ প্রকল্পের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ১২৯টি সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু আছে।

(খ) মাধ্যমিক পাশ বা তদুর্ধ অঙ্গনওয়াড়ী কর্মিদের মাসিক ভাতা ২৭৫ টাকা মাধ্যমিক পাশ নহে এরূপ অঙ্গনওয়াড়ী কর্মিদের মাসিক ভাতা ২২৫ টাকা দেওয়া হয়ে থাকে। হেল্পারদের প্রত্যেককে মাসিক ১১০ টাকা ভাতা দেওয়া হয়ে থাকে।

(গ) আরও ১৪টি প্রকল্প শীঘ্রই চালু হবে। ১৯৮৯-৯০ আর্থিক বর্ষে কেন্দ্রীয় সরকার আরও ৩৬টি প্রকল্প অনুমোদন করেছেন। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আপনি এই যে ১৪টি সেন্টার চালু করার কথা ভাবছেন বললেন — এইগুলি কোন কোন জেলায় হবে, সেটা বলতে পারবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এইগুলি হবে নিম্নলিখিত জেলায়। (১) পুরুলিয়া, (২) কুচবিহার, (৩) মালদহ, (৪) মেদিনীপুর, (৫) মুর্শিদাবাদ, (৬) ওয়েস্ট দিনাজপুর এবং (৭) উত্তর ২৪-পরগনা।

**শ্রী শীশ মহম্মদ ঃ** এই অঙ্গনওয়াদি কর্মি, হেল্পাররা ২৭৫, ২২৫, ১১০ টাকা করে পায়। এদের আর ভাতা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা আছে কি? পপুলেশন অনুযায়ী এক একটি ব্লকে সেন্টার করা হয়েছে। ইতিমধ্যে পপুলেশন বৃদ্ধি হয়েছে। কাজেই সেন্টার বৃদ্ধির কথা চিন্তা করবেন কি?

**(এই সময় হঠাৎ লোডশেডিং হয়ে যাওয়ায়
আধ ঘন্টার জন্য হাউস অ্যাডজোর্ন হয়ে যায়।)**

**(After Adjounment)**

**(বিরতির পর মাননীয় সদস্য শ্রী শীশ মহম্মদ প্রশ্নটি আবার রিপিট করেন।)**

[2-10—2-10 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এই টাকা বৃদ্ধির ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছিলাম। কিন্তু তাঁরা টাকা বৃদ্ধি না করায় আমাদের পক্ষে এই টাকা বৃদ্ধি করা সম্ভব হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আবার টাকা বৃদ্ধির ব্যাপারটি জানিয়েছি। আর বিভিন্ন জায়গায় নূতন সেন্টার করার ব্যাপারে প্রোপোজাল এলে সেটা খতিয়ে দেখে এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য চেষ্টা করব।

**শ্রী অসিতকুমার মাল ঃ** আপনি একটু আগে বললেন কয়েকটি জেলায় সেন্টার চালু করার পরিকল্পনা নেওয়া হয়েছে। সেই জেলাগুলির নামও আপনি বললেন। এইগুলির প্রায়রিটি লিস্ট কিভাবে তৈরি হয়, অন হোয়াট বেসিস? জেলা থেকে পঞ্চায়েত সমিতি, ব্লকে ব্লকে যায় — কি বেসিসে প্রায়রিটি লিস্ট তৈরি হয়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা নর্মস আছে। শহরের ক্ষেত্রে যেখানে ২ লক্ষ পপুলেশন আছে সেখানে আমরা এই নাম পাঠাতে পারি এবং সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবসের ক্ষেত্রে ৪০%, ৩০% হলে সেখানে আমরা নাম পাঠাতে পারি। এর আগে আমরা বেশ কিছু নাম পাঠিয়েছিলাম কেন্দ্রীয় সরকারের নিয়ম অনুসারে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই যে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেই সমস্ত নর্মস ভায়োলেট করে কিছু কিছু নূতন প্রকল্প দিয়ে দিয়েছেন। এই ব্যাপারটি আমরা বর্তমান সরকারের কাছে লিখেছি এবং যে নর্মস আছে সেই নর্মস অনুসারে চলার কথা বলেছি, সেটাকেই ফ্লো করার জন্য বলেছি।

**শ্রী ধীরেন সেন ঃ** আপনি বললেন হেল্পারদের ১১০ টাকা মাইনে দেওয়া হয়। হোমের একটা কোটা আছে। কোনও হেল্পারই জয়েন করে নি। এই হেল্পাররা জয়েন না করলে স্থানীয় অধিবাসীদের থেকে এই হেল্পার পোস্টে লোক নেওয়া যাবে কিনা, বলতে পারবেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** হোমের কোটা চট করে দিয়ে দেওয়া সম্ভব নয়। আপনি জানেন যে, বিভিন্ন হোমে যারা থাকেন তাদের অন্য কোথাও দেবার মতো জায়গা পাওয়া যায় না। কাজেই, তাদের ওখানেই দেবার ব্যবস্থা করতে হয়। তবে আপনার ব্যাপারটা পরীক্ষা নিরীক্ষা করে দেখতে হবে। সেই রকম কোনও অবস্থা থাকলে সেটা খতিয়ে দেখতে হবে।

**শ্রী সুনির্মল পাইক ঃ** আই. সি. ডি. এস. সেন্টার নির্বাচনের ক্ষেত্রে সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবস এলাকাকে ইম্পর্ট্যান্স দেওয়া হচ্ছে কিনা, অগ্রধিকার দেওয়া হচ্চে কিনা, জানাবেন?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** দেওয়া হচ্ছে।

**শ্রীমতী অঞ্জু কর :** কেন্দ্রীয় সরকারের যে নর্মস আছে সেই নর্মস অনুযায়ী আমি যতটা জানি তাতে বলতে পারি যে আমাদের জেলা থেকে অগ্রাধিকারের ভিত্তিতে তালিকা তৈরি করে দেওয়া হয়েছিল কিন্তু গত দু বছর ধরে কোনও সেন্টার হয় নি। না হবার কারণ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** আমি আগে বলেছি য়ে বিভিন্ন জেলা মিলিয়ে আমরা নামগুলি পাঠিয়েছিলাম কিন্তু প্রথমে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেই সমস্ত নাম কেটে তাদের ইচ্ছা মতন নাম দিয়েছেন। এটা বর্তমান কেন্দ্রীয় সরকারের কাছে রাখা হয়েছে পরিবর্তন করার জন্য।

**শ্রী তোয়াব আলি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই শিশু বিকাশ প্রকল্প বৃদ্ধির পরিকল্পনা আছে এবং তার মধ্যে মুর্শিদাবাদ জেলার কথাও আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মুর্শিদাবাদ জেলার কোন কোন ব্লকে এটা করার সিদ্ধান্ত হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** নোটিশ চাই।

**মিঃ স্পিকার :** কোয়েশ্চন আওয়ার ইজ ওভার।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### বার্দ্ধক্য ভাতা ও বিধবা ভাতা

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বার্দ্ধক্য ভাতা/বিধবা ভাতা মঞ্জুরির ক্ষেত্রে সরকার কি পদ্ধতি অনুসরণ করে থাকেন?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বার্দ্ধক্য ভাতা মঞ্জুরির ক্ষেত্রে নিম্নলিখিত পদ্ধতি অনুসরণ করা হয় :—

পশ্চিমবঙ্গে কমপক্ষে দশ বছর বসবাসকারী ষাট বছরের উর্দ্ধে যে ব্যক্তির কোনও আয় নেই, যিনি জীবন ধারণের জন্য উপার্জনে অক্ষম এবং যাঁর ভরণ পোষণ করার কেউ নেই, তিনি বার্দ্ধক্য ভাতা পাবার অধিকারী। শারীরিক ও মানসিক দিক থেকে অক্ষম ব্যক্তিদের ক্ষেত্রে এই বয়ঃসীমা পঞ্চান্ন বছর। পেশাদার ভিক্ষুক এই প্রকল্পে ভাতা পাবার অধিকারী নন।

বার্দ্ধক্য ভাতা প্রকল্পের আবেদন পত্র সংগ্রহ করা এবং তা পূরণ করে জমা দেবার স্থানগুলি এই রূপ —

(১) কলিকাতা ডাকঘর এলাকায় বসবাসকারীদের ক্ষেত্রে — চক্রাচর নিয়ামক, পশ্চিমবঙ্গ, পূর্তভবন, চতুর্থ তল, লবণ হ্রদ, কলিকাতা - ৯১;

(২) কলিকাতা ডাকঘর এলাকার বাইরে পৌর এলাকায় বসবাসকারীদের ক্ষেত্রে জেলা-শাসক অথবা মহকুমা শাসকের অফিস;

(৩) গ্রামাঞ্চলে বসবাসকারীদের ক্ষেত্রে পঞ্চায়েত সমিতির অফিস।

কলিকাতা ডাকঘর এলাকাভুক্ত অঞ্চলের প্রাপকদের ক্ষেত্রে এই ভাতা মঞ্জুর করেন চক্রাচর নিয়ামক, পশ্চিমবঙ্গ এবং জেলার প্রাপকদের ক্ষেত্রে সংশ্লিষ্ট জেলা-শাসকের ওপর এই ভাতা মঞ্জুরের দায়িত্ব ন্যস্ত আছে।

বিধবা ভাতা মঞ্জুরির ক্ষেত্রে নিম্নলিখিত পদ্ধতি অনুসরণ করা হয় ঃ—

পশ্চিমবঙ্গে কমপক্ষে দশ বছর বসবাসকারিনী কোনও দুঃস্থ বিধবা যাঁর কোন আয় নেই, যিনি জীবন ধারণের জন্য উপার্জনে অক্ষম এবং যাঁর কোনও আত্মীয় স্বজন তাঁর ভরণ পোষণের ভার নেন না — এরূপ বিধবা বৈধব্য ভাতা পাওয়ার উপযুক্ত। অবশ্য যেসব বিধবা বার্দ্ধক্য ভাতা, অক্ষম ভাতা এবং সরকারি ক্ষেত্র থেকে পারিবারিক ভাতা পেয়ে থাকেন তাঁরা বিধবা ভাতা পাবেন না। এছাড়া পেশাদার ভিক্ষুকও এই প্রকল্পে ভাতা পাবার যোগ্য নন।

বিধবা ভাতা প্রকল্পের আবেদনপত্র সংগ্রহ করে তা যথাযথ ভাবে পূরণ করে জমা দেবার স্থানগুলি এরূপ —

(১) কলিকাতা ডাকঘর এলাকার অধিবাসী পূরণ করা আবেদনপত্র জমা দেবেন চক্রাচর নিয়ামক, পশ্চিমবঙ্গ, পূর্ত ভবন, চতুর্থ তল, লবণ হ্রদ, কলিকাতা - ৯১, এই ঠিকানায়;

(২) কলিকাতা ডাকঘর এলাকা বহির্ভূত পৌর এলাকার অধিবাসী পূরণ করা আবেদন পত্র জমা দেবেন সংশ্লিষ্ট জেলা-শাসক অথবা মহকুমা শাসকের অফিসে;

(৩) গ্রামাঞ্চলের অধিবাসী পূরণ করা আবেদন পত্র জমা দেবেন সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির অফিসে;

কলিকাতা ডাকঘর এলাকায় এই ভাতা মঞ্জুর করেন চক্রাচর নিয়ামক, পশ্চিমবঙ্গ, জেলার ক্ষেত্রে সংশ্লিষ্ট জেলা শাসক অথবা মহকুমা শাসকের ওপর এই ভাতা মঞ্জুরের দায়িত্ব ন্যস্ত আছে।

## মেদিনীপুর পৌরসভায় ফায়ার ব্রিগেড স্টেশন স্থাপন

***৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৫।) **শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর পৌরসভার একটি ফায়ার ব্রিগেড স্টেশন স্থাপনের মঞ্জুরি দীর্ঘদিন পূর্বে পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত কেন্দ্রের কাজ কবে নাগাদ চালু হইবে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কারাগারগুলিতে বে-সরকারি পরিদর্শক নিয়োগ**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০।) **শ্রী ধীরেন সেন ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের বিভিন্ন জেলার কারাগারগুলিতে বে-সরকারি পরিদর্শক নিয়োগের কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকিলে,—

(১) উক্ত পরিদর্শক/পরিদর্শকমন্ডলীর মধ্যে কাহাদের নাম অর্ন্তভূক্ত করা হয়েছে,

(২) বীরভূম জেলার জেলাগুলিতে পরিদর্শক/পরিদর্শকমন্ডলীর নাম কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভাগীয় কমিশনারের সুপারিশ গ্রহণের পর দুই ধরণের ব্যক্তিদের নাম বে-সরকারি পরিদর্শক হিসাবে অর্ন্তভূক্ত করা হয়।

(১) বিধান সভার সদস্য।

(২) স্থানীয় দায়িত্বশীল/দায়িত্বশীলা ভদ্র মহোদয়/ভদ্র মহিলা।

সিউড়ি সদর কারায় বে-সরকারি পরিদর্শকের নাম ঃ—

(১) শ্রী তপন রায় (বি. স. সদস্য)।

(২) শ্রী তারাপদ ঘোষ (বি. স. সদস্য)।

(৩) শ্রী ব্রজ মুখার্জি, সভাধিপতি, বীরভূম জেলা পরিষদ।

(৪) শ্রী মনিরুল হক, প্রযত্নে শ্রী তারাপদ ঘোষ (বি. স. সদস্য)

(৫) ডঃ বি. সি. ব্যানার্জি, প্রযত্নে রেড ক্রশ বীরভূম।

(৬) ডঃ ভূদেব ঘোষ, অধ্যক্ষ সিউড়ি বিদ্যাসাগর মহাবিদ্যালয়।

(৭) শ্রী অশোককুমার বক্সী, অধ্যাপক বোলপুর মহাবিদ্যালয়, বীরভূম।

(৮) শ্রীমতী সাবিত্রী ভট্টাচার্য, প্রধান শিক্ষিকা, সিউড়ি মিউনিসিপাল বালিকা উচ্চ বিদ্যালয়।

(৯) শ্রীমতী মীরা পালচৌধুরী, প্রধান শিক্ষিকা আর. টি. বালিকা উচ্চ বিদ্যালয়।

রামপুরহাট সাব-জেলের বে-সরকারি পরিদর্শকের নাম ঃ—

(১) শ্রী শশাঙ্কশেখর মন্ডল (বি. স. সদস্য)।

(২) ডঃ মনোরঞ্জন সরকার (এম. বি. বি. এস.)।

(৩) শ্রী পুরুষোত্তম ঘোষ, প্রধান শিক্ষক রামপুরহাট জে. এল. বিদ্যাভবন।

(৪) শ্রী অশোককুমার ব্যানার্জি (উকিল)।

(৫) শ্রীমতী এন. দত্ত, শিক্ষিকা রামপুরহাট উচ্চ বালিকা বিদ্যালয়।

### আরামবাগে এস. বি. এস. টি. সি.-র ডিপো করার পরিকল্পনা

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আরামবাগে এস. বি. এস. টি. সি.-র ডিপো করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) আরামবাগে এস. বি. এস. টি. সি.-এর ডিপো করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এখন বলা সম্ভব নয়।

**বহরমপুর এবং জিয়াগঞ্জ-আজিমগঞ্জ পৌরসভাগুলির গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা খরচ**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রী পরেশনাথ দাস** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর মিউনিসিপ্যালিটি এবং জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটি, গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা অন্য খাতে খরচ করেছে এরূপ কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা; এবং

(খ) থাকিলে, ব্যয়িত অর্থের পরির্মাণ কোন মিউনিসিপ্যালিটিতে কত?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বহরমপুর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে — হ্যাঁ।

জিয়াগঞ্জ-আজিমগঞ্জ উক্ত প্রকল্পের অর্ন্তভূক্ত নয়।

(খ) প্রাথমিক তদন্তের ভিত্তিতে আনুমানিক ২৮, ৫৯, ২৮১ টাকা। তবে বিশেষ অডিট করার পরই টাকার অঙ্ক সঠিক ভাবে বলা সম্ভব।

**রাজ্য সরকারের তত্বাবধানে বৈমানিক প্রশিক্ষণ কেন্দ্র**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকারের তত্বাবধানে কোনও বৈমানিক (পাইলট) প্রশিক্ষণ কেন্দ্র পরিচালিত হয় কি না; এবং

(খ) হয়ে থাকলে,—

(১) ঐ প্রশিক্ষণ কেন্দ্রের শিক্ষাবর্ষ কত বছরের, ও

(২) প্রতি বছর কতজন শিক্ষার্থী নেওয়া হয়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) শিক্ষাবর্ষ নির্দিষ্ট কোনও সময় সীমা অনুযায়ী হয় না। একজন শিক্ষার্থীকে প্রাইভেট পাইলট লাইসেন্স পেতে গেলে ৬০ ঘন্টা এবং কমার্শিয়াল পাইলট লাইসেন্স পেতে

গেলে মোট ২৫০ ঘন্টা উড্ডয়ন প্রশিক্ষণ নিতে হয়। পরিস্থিতি অনুকূল থাকলে এই প্রশিক্ষণ মোটামুটি ভাবে তিন বছরে সম্পন্ন করা যায়।

(২) গত বছর মোট ১১ জন শিক্ষার্থীকে কমার্শিয়াল পাইলট লাইসেন্সের প্রশিক্ষণ দেওয়ার জন্য নেওয়া হয়েছিল।

এ ছাড়াও, প্রতি বছরে NCC থেকে পাঁচজন শিক্ষার্থী প্রাইভেট পাইলট লাইসেন্সের জন্য প্রশিক্ষণ নিতে আসেন।

**রাজ্যের জল পরিবহনকে উন্নত করার পরিকল্পনা**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যের জল পরিবহনকে উন্নত করার জন্য অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) ঐ প্রকল্পে আনুমানিক কত টাকা খরচ করা হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হুগলি নদীর উভয় পার্শ্বে কয়েকটি জেটি নির্মাণ; পশ্চিমবঙ্গ জল পরিবহন সংস্থার মাধ্যমে হুগলি নদী বক্ষে যাত্রী ফেরি চলাচলের উন্নততর ব্যবস্থার প্রবর্তন ও সম্প্রসারণ; সুন্দরবনের দুর্গম অঞ্চলগুলির সাথে নিকটবর্তী শহরাঞ্চলের যাত্রী ও মালবাহী ফেরি ব্যবস্থার মাধ্যমে যোগাযোগের উন্নতিকরণ; শালিমার ও পোস্তার মধ্যে মালবাহী তথা গাড়ি পারাপারের উপযোগী ফেরি চলাচলের ব্যাপারে প্রাক সমীক্ষাকরণ; হুগলি নদীর উপর রায়চকে যাত্রী পারাপারের জন্য একটি আধুনিক জেটি নির্মাণ;

যাত্রী পারাপারের জন্য আরও কয়েকটি ফেরী জাহাজ ক্রয় করার ব্যবস্থা ইত্যাদি।

(খ) ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা অনুযায়ী জল পরিবহন খাতে মোট ১৮ কোটি ৪২ লক্ষ ৫৩ হাজার টাকা ধার্য করা হয়েছে।

**বাঁকুড়া জেলার খাতড়ায় আদিবাসী সাহিত্য ও সংস্কৃতি চর্চা কেন্দ্র**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮।) **শ্রী রামপদ মান্ডী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার খাতড়াতে আদিবাসী (সাঁওতালী) সাহিত্য ও সংস্কৃতি চর্চা কেন্দ্র

স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে; এবং

(গ) ইহা কি সত্য উপরিউক্ত স্থানে তথ্য ও সংস্কৃতি বিভাগ কর্তৃক চর্চা কেন্দ্র স্থাপন করা হইবে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

### Proposal for Inter-State Route Permit in connection with Sikkim and Darjeeling District.

***47.** (Admitted question No. *1057.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state —

(a) Whether the State Government has taken up the proposal to authorise the Darjeeling R. T. A. for affairs of Inter-State Route Permit in connection with Sikkim and Darjeeling district; and

(b) If so —

When the proposal will be effective ?

**Minister-in-charge of Transport Department:**

(a) In the Draft Reciprocal Transport Agreement between Govt. of W.B. & Sikkim it has been proposed therein that the permits in respect of Goods Vehicles Public & Private Carriers (substants) will be Countersigned by the RTA, Darjeeling. All other permits will be countersigned by the STA/W.B.

(b) The terms of the agreement will be implemented as soon as the same is published in the official gazette.

**সিউড়ি জেল সংস্কার**

***৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৭।) **শ্রী তপন রায় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সিউড়ি জেল সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, ঐ বিষয়ে কি কি কর্মসূচি নেওয়া হচ্ছে; এবং

(গ) বীরভূম জেলায় মুক্ত কারা তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারাটি সংস্কারের জন্য ইতিমধ্যে ৩,০৪,১৬৫ (তিন লক্ষ চার হাজার একশ পয়ষট্টি) টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) না।

**কলকাতায় অনুষ্ঠিত আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে ব্যয়**

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪।) **শ্রী অশোক ঘোষ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি কলকাতায় অনুষ্ঠিত আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে মোট কত টাকা এ বাবদ রাজ্য সরকারের ব্যয় হয়েছে; এবং

(খ) উক্ত উৎসবে আমন্ত্রণ পত্র কিভাবে ও কাদের কাদের বিলি করা হয়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারতের আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব ৯০ বাবদ সব ব্যয়ের হিসাব এখনও চূড়ান্ত হয় নি। এই উৎসব বাবদ রাজ্য সরকারের আনুমানিক মোট ব্যয় ২২ লক্ষ টাকা হতে পারে।

অনুষ্ঠানটির আয়োজক ছিলেন ভারত সরকারের ডাইরেক্টোরেট অব ফিল্ম ফেস্টিভাল। এই সংস্থাই আমন্ত্রণের সামগ্রিক দায়িত্ব পালন করেছেন। উদ্বোধন অনুষ্ঠানের কিছু সংখ্যক

আমন্ত্রণ পত্র রাজ্য সরকারের মাধ্যমে বিতরণ করা হয়েছিল। রাজ্য সরকারের মাধ্যমে যাঁদের কাছে আমন্ত্রণ পত্র প্রেরিত হয়েছিল তাঁদের মধ্যে ছিলেন রাজ্য মন্ত্রীসভার সদস্যবৃন্দ, বিধানসভার অধ্যক্ষ, উপাধ্যক্ষ, চীফহুইপ, বিরোধী দলনেতা, হাইকোর্টের প্রধান বিচারপতি, রাজ্যের রাজনৈতিক দলগুলির সভাপতি ও সম্পাদকগণ, মেয়র, ডেপুটি মেয়র, মেয়র-ইন-কাউন্সিলের সদস্যবৃন্দ, কলকাতার সংসদ ও বিধানসভার সদস্যবৃন্দ, সাহিত্য ও সংস্কৃতি ক্ষেত্রের বিশিষ্ট ব্যক্তিবর্গ এবং সচিব পর্যায়ের কিছু সংখ্যক সরকারি অফিসার।

বিভিন্ন প্রেক্ষাগৃহে আয়োজিত চলচ্চিত্র প্রদর্শনীর জন্য ভারত সরকারের সংশ্লিষ্ট অফিস কোনও আমন্ত্রণ পত্রের ব্যবস্থা করেন নি।

### রাজ্যে আই. সি. ডি. এস. প্রকল্পে খালি সি. ডি. পি. ও. পদের সংখ্যা

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী ধীরেন সেন ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বিভিন্ন আই. সি. ডি. এস. প্রকল্পে সি. ডি. পি. ও. পদ খালি আছে;

(খ) সত্য হইলে, ইহার সংখ্যা কত; এবং

(গ) উক্ত পদগুলি পূরণের জন্য শীঘ্র কি কি ব্যবস্থা করা হইবে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে খালি পদের সংখ্যা চল্লিশ।

(গ) আমরা উক্ত পদগুলি শীঘ্র পূরণের জন্য যথাযথ ব্যবস্থা করছি।

### মুর্শিদাবাদ জেলায় নূতন মিউনিসিপ্যালিটি গঠনের পরিকল্পনা

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৯।) **শ্রী আতাহার রহমান ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলায় ১৯৯০-৯১ আর্থিক বৎসরে নূতন মিউনিসিপ্যালিটি গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে কোন কোন শহরে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বে-সরকারি বাসের ভাড়া বৃদ্ধির প্রস্তাব**

***৫৪**। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৮।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যে বে-সরকারি বাসের ভাড়া বৃদ্ধির জন্য বে-সরকারি মালিকেরা রাজ্য সরকার-এর কাছে কোনও প্রস্তাব দিয়েছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

বে-সরকারি বাসের মালিকেরা রাজ্য সরকারের কাছে বাস ভাড়া বৃদ্ধির প্রস্তাব দিয়েছেন।

**কুষ্ঠরোগীর পুনর্বাসন পরিকল্পনা**

***৫৫**। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৬।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কুষ্ঠরোগীদের পুনর্বাসনের বিষয়ে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) 'আফটার কেয়ার সোসাইটি' নামে সরকারি কুষ্ঠ পুনর্বাসন কেন্দ্রটিতে কত রোগমুক্ত ব্যক্তির থাকার ব্যবস্থা আছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক সাহায্য প্রাপ্ত "পদ্মজানাইডু আরোগ্য বাস" বাঁকুড়া এবং "মনিপুর লেপ্রোসি ওয়েলফেয়ার সেন্টার" পুরুলিয়া কুষ্ঠ রোগী প্রতিপালন ও প্রশিক্ষণের ব্যবস্থা করে থাকেন।

**আরামবাগে "ফায়ার সার্ভিস" স্টেশন**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫২২।) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ গত ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৯ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ২২ (অনুমোদিত প্রশ্ন নং *৮৬)-এর উত্তর উল্লেখে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আরামবাগের "ফায়ার সার্ভিস" স্টেশনের কাজ কতদিনে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কাজ প্রায় শেষ হবার মুখে, তবে সম্পূর্ণ কবে হবে তা সঠিক ভাবে বলা সম্ভব নয়।

**শ্রীরামপুর থেকে সল্টলেক পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাস চালু করার পরিকল্পনা**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়** ঃ গত ৭-৩-১৯৮৯ তারিখের প্রশ্ন নং *২৮ (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭)-এর উত্তর উল্লেখে পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শ্রীরামপুর থেকে সল্টলেক পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাস চালু করার বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শ্রীরামপুর থেকে সল্ট লেক পর্যন্ত বাস চালু করবার জন্য কলিকাতা রাষ্ট্রীয় পরিবহনের একটি প্রস্তাব পরিবহন দপ্তর নীতিগত ভাবে অনুমোদন করেছে।

প্রস্তাবটি আইনানুযায়ী সম্প্রচারের জন্য কলিকাতা গেজেটে প্রকাশিত করবার জন্য পাঠানো হয়েছে। বিজ্ঞপ্তিটি প্রতারিত হলে এবং কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের বাইরে অতিরিক্ত বাস সংযোজিত হলেই উক্ত রুটে বাস চালানো সম্ভব হবে।

**বীরভূমে সিধু কানু সংস্কৃতি চর্চা কেন্দ্রে বহুমুখী কর্মসূচি রূপায়ণের প্রস্তাব**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৬।) **শ্রী তপন রায়** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) বীরভূম জেলার সিউড়ি শহরে অবস্থিত সিধু কানু সংস্কৃতি চর্চা কেন্দ্রটিতে বছর ব্যাপী বহুমুখী কর্মসূচি রূপায়ণের প্রস্তাব সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে কি কি ধরনের কর্মসূচি নেওয়া হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কয়েকটি কর্মসূচি রূপায়ণের পরিকল্পনা আছে — তবে আর্থিক সঙ্গতির উপর তা নির্ভরশীল।

(খ) হুল দিবস, প্রতি বছর অনুষ্ঠিত হয়। এছাড়া জেলা আদিবাসী সংস্কৃতি উৎসব ও পঞ্চায়েত স্তরে কয়েকটি উৎসব করার পরিকল্পনা আছে।

**অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সড়ক পরিবহণকে উন্নত করার পরিকল্পনা**

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে রাজ্যের সড়ক পরিবহনকে উন্নত করার জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) ঐ বাবদ আনুমানিক কত টাকা খরচ করা হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সড়ক পরিবহনকে উন্নত করবার জন্য তিনটি রাজ্য পরিবহন সংস্থার উন্নয়ন সমেত বিভিন্ন প্রকল্প রূপায়ণের প্রস্তাব করেছেন। প্রস্তাবগুলি বর্তমানে রাজ্য উন্নয়ন পর্ষদের বিচারাধীন। অষ্টম যোজনার প্রথম বৎসরের জন্য যে যে পরিকল্পনা রাজ্য উন্নয়ন পর্ষদ দ্বারা অনুমোদিত হয়েছে তার একটি তালিকা গ্রথিত করা হল।

(খ) অষ্টম যোজনার প্রথম বৎসরে সড়ক পরিবহন খাতে মোট ৩,৬৫৫.৩০ লক্ষ টাকা বিভিন্ন খাতে ব্যয়ের প্রস্তাব রাজ্য উন্নয়ন পর্ষদ অনুমোদন করেছেন।

অষ্টম যোজনায় সড়ক পরিবহন খাতে মোট ২২,১৬৫.৭৫ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব বর্তমানে রাজ্য উন্নয়ন পর্ষদের বিচারাধীন রয়েছে। ব্যয় সমেত প্রস্তাবিত পরিকল্পনাগুলির একটি তালিকা পেশ করা হয়।

**Statement reffered to 'Ka' of Starred Question No *59 (Admitted Question No *864).**

**:: পরিবহন বিভাগ ::**

**১৯৯০-৯১ সনে সড়ক উন্নয়ন খাতে রাজ্য উন্নয়ন পর্ষদ কর্তৃক অনুমোদিত প্রকল্প**

| | | ১৯৯০-৯১ |
|---|---|---|
| ১। কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ৯০০ লক্ষ টাকা |
| ২। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ৬০০ লক্ষ টাকা |
| ৩। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ৪০০ লক্ষ টাকা |
| ৪। কলিকাতা ট্রাম কোম্পানী | ... | ১২০০ লক্ষ টাকা |
| ৫। সরকারি যান অধিকার, কলিকাতা (পি. ভি. ডি) | ... | ৪০ লক্ষ টাকা |
| ৬। পরিবহন বিভাগের অধীনে একটি অধিকার এবং অতিরিক্ত সীমান্ত চেকপোস্ট গঠন। | ... | ৫০ লক্ষ টাকা |
| ৭। পথ নিরাপত্তা ইত্যাদি বিষয় | ... | ২০ লক্ষ টাকা |
| ৮। কম্পিউটারের মাধ্যমে মোটর যান সংক্রান্ত পরিসংখ্যান। | ... | ১০ লক্ষ টাকা |
| ৯। সরকারি গাড়ি-বিলি অফিসে পরিকাঠামোর পুনর্গঠন। | ... | ১০ লক্ষ টাকা |
| ১০। দ্বিতীয় হুগলি সেতু সংলগ্ন রাস্তার জন্য | ... | ৫০ লক্ষ টাকা |
| ১১। জেলা এবং মহকুমার বাস স্ট্যান্ড | ... | ১০০ লক্ষ টাকা |
| ১২। পরিবহন কার্য রূপায়ণ ও উন্নয়ন কর্মসূচি | ... | ২৬১ লক্ষ টাকা |
| ১৩। পরিবহন পরিকল্পনা এঞ্জিনিয়ারিং অধিকারের সম্প্রসারণ। | ... | ১৪.৩০ লক্ষ টাকা |
| | **মোট** | **৩৬৫৫.৩০ লক্ষ টাকা** |

**Statement reffered to in reply to 'Kha' of Starred Question No *59 (Admitted Question No *864).**

**:: পরিবহন বিভাগ ::**

**অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রস্তাবিত যোজনা বরাদ্দ**

**(১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫)**

| | | |
|---|---|---|
| ১। কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ৫১৫০ লক্ষ টাকা |
| ২। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ৩৩০০ লক্ষ টাকা |
| ৩। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা | ... | ২৫২৫ লক্ষ টাকা |
| ৪। কলিকাতা ট্রাম কোম্পানী | ... | ৬৮০০ লক্ষ টাকা |
| ৫। সরকারি যান অধিকার, কলিকাতা (পি. ভি. ডি) | ... | ২৫২.৯৮ লক্ষ টাকা |
| ৬। পরিবহন বিভাগের অধীনে একটি অধিকার এবং অতিরিক্ত সীমান্ত চেকপোস্ট গঠন। | ... | ২৫০ লক্ষ টাকা |
| ৭। পথ নিরাপত্তা ইত্যাদি বিষয় | ... | ১৬০ লক্ষ টাকা |
| ৮। কম্পিউটারের মাধ্যমে মোটর যান সংক্রান্ত পরিসংখ্যান। | ... | ৫০ লক্ষ টাকা |
| ৯। সরকারি গাড়ি-বিলি অফিসে পরিকাঠামোর পুনর্গঠন। | ... | ৪০ লক্ষ টাকা |
| ১০। মোটরযান চলাচলের জন্য উড়ালপুল নির্মাণ ও পথচারিদের যাতায়াতের সুবিধার জন্য রাস্তার পুনর্বিন্যাশ। | ... | ১২৩৯.৬৩ লক্ষ টাকা |
| ১১। জেলা এবং মহকুমার বাস স্ট্যান্ড | ... | ৬২০ লক্ষ টাকা |
| ১২। পরিবহন কার্য রূপায়ণ ও উন্নয়ন কর্মসূচি | ... | ১৫৯০.৮৪ লক্ষ টাকা |
| ১৩। পরিবহন পরিকল্পনা এঞ্জিনিয়ারিং অধিকারের সম্প্রসারণ। | ... | ৮৭.৩০ লক্ষ টাকা |
| | **মোট** | **২২,১৬৫১.৭৫ লক্ষ টাকা** |

**বহরমপুর পৌরসভা**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৫।) **শ্রী পরেশনাথ দাস ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বিগত চার বছরে মুর্শিদাবাদ জেলার বহরমপুর মিউনিসিপ্যালিটি কি কি খাতে কত টাকা করে সরকারের কাছ থেকে পেয়েছে;

(খ) ঐ সময়ে পৌরসভার সম্পত্তি বিক্রি করে কত টাকা পেয়েছে;

(গ) ইহা কি সত্য যে, উক্ত পৌরসভার কর্মচারিরা বিগত কয়েক মাস যাবত্ বেতন পাচ্ছেন না; এবং

(ঘ) সত্য হলে, কারণ কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত চার বছরে বিভিন্ন খাতে ৩, ১৫, ১৬, ৫৩১.৮০ পেয়েছে।

**(তালিকা গ্রথিত আছে)।**

(খ) সম্পত্তি বিক্রি করার খবর এখনও নেই। কিন্তু কিছু সম্পত্তি লিজ দেওয়া হয়েছে। আরও তথ্য সংগৃহীত হলে সঠিক অবস্থা জানানো সম্ভব হবে।

(গ) হ্যাঁ।

(ঘ) পৌরসভার রাজস্ব আয়ের চাইতে রাজস্ব ব্যয় বৃদ্ধি পাওয়ার জন্য।

**পশ্চিমবঙ্গের নূতন শহর এলাকাকে পৌরসভার অন্তর্ভূক্তিকরণ**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৬।) **শ্রী পার্থ দে ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের নূতন কোনও শহর এলাকাকে পৌরসভা এলাকায় পরিণত করার পরিকল্পনা আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বাঁকুড়া জেলার খাতড়া, কোতুলপুর এবং বড়জোড়া এই পরিকল্পনার মধ্যে বিবেচিত হচ্ছে কি না?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলার নলহাটীতে এবং উত্তর ২৪-পরগনার রাজারহাট গোপালপুরে পৌরসভা স্থাপনের জন্য এবং বর্ধমান জেলার মেমারীতে নোটিফায়েড এরিয়া অথরিটি স্থাপনের জন্য প্রাথমিক বিজ্ঞপ্তি বাহির করা হইয়াছে।

(খ) না।

## হাওড়া বেলিলিয়াস পার্কের জন্য সংগৃহীত অর্থ

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) হাওড়া বেলিলিয়াস পার্কের জন্য সংগৃহীত অর্থের বিষয়-সংক্রান্ত কোনও রিপোর্ট পুরসভা রাজ্য সরকারের নিকট পেশ করেছেন কিনা;

(খ) করিয়া থাকিলে, হাওড়া পুরসভা (১) ঐ বাবদ কি পরিমাণ অর্থ সংগ্রহ করেছেন; ও (২) তন্মধ্যে কত টাকা অদ্যাবধি ব্যয়িত হয়েছে; এবং

(গ) ঐ পার্ক সংলগ্ন পৌরসভার জমির মধ্যে মোট কত জমি এবং কোন কোন ব্যক্তিকে পৌরসভা ভাড়া বা লিজ ভিত্তিতে দিয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই বাবদ ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত প্রায় ২৮, ৫৫, ৭৫৮.৫০ টাকা সংগৃহীত হয়েছে। এই সময় পর্যন্ত প্রায় ৩৭, ৮৯, ২৩৫.৭৮ টাকা ব্যয়িত হয়েছে।

(গ) নরসিংহ দত্ত কলেজকে প্রায় ৮ বিঘা, ১২ ছটাক, ৯ বঃ ফুট জমি লিজ দেওয়া হয়েছে। এছাড়া পার্ক কমিটি ৫৫টি দোকান ঘর তৈরি করে ভাড়া দিয়েছে। তার তালিকা পৃথক ভাবে দেওয়া হল।

**Statement reffered to in reply to 'Ga' of Starred Question No *62 (Admitted Question No *267).**

## BELILIOUS PARK NEW CONSTRUCTION

| Sl. | Name | Room No. | Per Month Rent. Rs. |
|---|---|---|---|
| 1. | Sitaram Jaiswal | 1+2 | 250.00+250.00 |
| 2. | Gour Ch. Das & Netai Ch. Das | 3 | 250.00 |
| 3. | Raj Kr. Hazra | 4 | 250.00 |
| 4. | Bidhya Pr. & Omkar Show | 5 | 250.00 |
| 5. | Ramji Jaiswal | 6 | 250.00 |
| 6. | Ram Ch. Gupta & Sambhu N. Show | 7 | 250.00 |
| 7. | Ram Tarak Baija N. Jaiswal | 8 | 250.00 |
| 8. | Sankar Iron & Steel Supply Co. | 9 | 250.00 |
| 9. | Sankar Kr. Gupta & Ashoke Kr. Gupta | 10 | 250.00 |
| 10. | Anil Kr. Show | 11 | 250.00 |
| 11. | Om Prakash & Joy Prakash | 12 | 250.00 |
| 12. | Gorok Nath Show | 13 | 250.00 |
| 13. | Prolhad Pr. Show | 14 | 250.00 |
| 14. | Foujdhar Show | 15 | 250.00 |
| 15. | Nava Bharat Iron & Steel Co. Prop. Ashoke Kr. Jaiswal. | 16 | 250.00 |
| 16. | Biswanath, Seonath, Changelal Show | 17 | 250.00 |
| 17. | Dinanath, Srikumar Show | 18 | 250.00 |
| 18. | Ram Sowuj, Kailash N. Gupta | 19 | 250.00 |
| 19. | Ram Payre Gupta & Pran Pati Gupta | 20 | 250.00 |
| 20. | M/s. Arabinda Iron Stores Prop. Basdeo Pr. Show | 21 | 250.00 |
| 21. | Srikantram Bindachal | 22 | 250.00 |

**Statement reffered to in reply to 'Ga' of Starred Question No *62 (Admitted Question No *267).**

**BELILIOUS PARK NEW CONSTRUCTION**

| Sl. | Name | Room No. | Per Month Rent. Rs. |
|---|---|---|---|
| 22. | B. K. Steel Supply Co. | 23 | 250.00 |
| 23. | Devakar Traders<br>Prop. Biswanath Show | 24 | 250.00 |
| 24. | Nawayan Pr. Gupta | 25 | 250.00 |
| 25. | Nanda Kishore Show | 26 | 250.00 |
| 26. | Lakshmi N. Show | 27 | 250.00 |
| 27. | A. P. Jaiswal Co. | 28 | 250.00 |
| 28. | Sourja N. Chowdhury<br>& Ramjor Show | 29 | 250.00 |
| 29. | Sitaram Jaiswal | 30 | 250.00 |
| 30. | Ram Niwas Show | 31 | 250.00 |
| 31. | Ram Narayan Show | 32 | 250.00 |
| 32. | Lalbahadur Lal Karak Show | 33 | 250.00 |
| 33. | Dinesh Trading | 34 | 250.00 |
| 34. | Moti Lal Show<br>& Binod Kr. Show | 35 | 250.00 |
| 35. | Ramesh Yadav<br>& Mohesh Yadav | 36 | 250.00 |
| 36. | Show Supply Agency<br>& Ram Ch. Jaiswal | 37 | 250.00 |
| 37. | Rajendra Pr. Show<br>& Gillar Show | 38 | 250.00 |
| 38. | Shyam Sundar Show | 39 | 250.00 |

**Statement reffered to in reply to 'Ga' of Starred Question No *62 (Admitted Question No *267).**

**BELILIOUS PARK NEW CONSTRUCTION**

| Sl. | Name | Room No. | Per Month Rent. Rs. |
|---|---|---|---|
| 39. | Gaganand Joidal C/o. Jindal Pipe Fitting Stores | 40+41 | 250.00 |
| 40. | Styendra Kr. Jaiswal & Umesh Kr. Jaiswal | 42 | 250.00 |
| 41. | Ram Jiwan Show | 43 | 250.00 |
| 42. | Biswanth Pr. Jaiswal | 44 | 250.00 |
| 43. | Suratram Show & Lalta Prosad | 45 | 250.00 |
| 44. | Shyam Behari Prosad | 46 | 250.00 |
| 45. | Hari Har Prosad, Kishore Lal Jiswal | 47 | 250.00 |
| 46. | Ganesh Pr. & Dhanai Show | 48 | 250.00 |
| 47. | M/s. B. C. Industries Prop. Mangalram Show | 49 | 250.00 |
| 48. | Bengal Iron & Trading Co. | 50 | 250.00 |
| 49. | Bajranglal Agarwal | 7(A) | 250.00 |
| 50. | Narendra Kr. Roy | 7(B) | 250.00 |
| 51. | Sabita Das | 7(C) | 250.00 |
| 52. | Basanti Debi Show | 7(D) | 250.00 |
| 53. | Prem Lal Gupta | 7(E) | 250.00 |

### আরামবাগে "রবীন্দ্রভবন" নির্মাণের কাজ

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক:** গত ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৯ তারিখের প্রকাশিত অ-তারকিত প্রশ্ন নং ২৩ (অনুমোদিত প্রশ্ন নং ৮৭)-এর উত্তরের উল্লেখে তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আরামবাগের অসমাপ্ত "রবীন্দ্র ভবনের" কাজ কতদিনে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

গত নভেম্বর মাসে আরামবাগের "রবীন্দ্র ভবনের" কাজ সম্পূর্ণ করিতে মোট ২৬ লক্ষ টাকার একটি প্রকল্প পাওয়া গেছে। তার মধ্যে বর্তমান আর্থিক বৎসরে (১৯৮৯-৯০) মোট ৪ লক্ষ টাকা আর্থিক অনুমোদন মঞ্জুর করা হয়েছে। ভবনটির বাকি অসমাপ্ত কাজ কবে সম্পূর্ণ হবে তাহা এখনই বলা সম্ভব নয়।

## Calling Attention

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :—

1. Reported police firing on the demonstrators at Serampore Railway Station : Shri A. K. M. Hassan Uzzaman, Dr. Sadipto Roy and Shri Saugata Roy.

2. Reported bus accident at Nimta (near Kharagpur) on 26. 3. 90 resulting in death of seventy-three persons : Dr. Manas Bhunia, Shri Deba Prasad Sarkar and Shri Gyan Singh Sohanpal.

3. Alleged murder of one Bejoy Koiry by the anti-socials at Golabari P.S.

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Deba Prosad Sarkar and Shri Gyan Singh Sohanpal on the subject of reported bus accident at Nimta (near Kharagpur) on 26.3.90 resulting in death of seventy-three persons. The Minister-in-charge may please make a statement to day, if possible or give a date

**Shri Abdul Quiyom Molla :** On 29th, Sir.

**Mr. Speaker** : Now, the Minister-in charge of the Transport Department will make a statement in reply to the Calling Attention Notice on March 23, 1990 given by Dr. Sudipto Roy and Shri Sudip Bandyopadhyay regarding the non-availability of petrol and diesel, due to "Tanker Strike" having caused serious possibility of collapsing the transport system in operation throughout the State.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Syamal Chakraborty** : Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice on March 23, 1990 given by Dr. Sudipto Roy and Shri Sudip Bandyopadhyay regarding the non-availability of petrol and diesel due to "Tanker Strike" having caused serious possibility of collapsing the transport system in operation throughout the State.

2. The West Bengal Tankers Association, and association of Tanker, Truck and Transport Contractors gave an indefinite strike call with effect from March 19, 1990 vide their notice addressed to the Oil Companies and Chamber of Commerce dated 19.2.1990. The WBTA's Charter of Demands consisting of 13 points dealt with matters mainly in dispute with the Oil Companies/Industry. There were certain minor matters pertaining to the State Government also. This was resolved on March 17, 1990 with the West Bengal Tanker's Association and the State Government. Subsequently the West Bengal Tanker's Association (WBTA) wrote to the Transport Minister stating that although the problems on the State Government's side were solved by the State Govt., the Oil Companies had ignored their demands. Hence the WBTA reiterated their intention to go on continuous strike from March 19, 1990.

3. In a bid to resolve the crisis the Chief Minister brought the matter of the differences between the Oil Companies (Mainly, the Indian Oil Corporation) to the notice of the Union Minister of Petroleum and Chemicals, New Delhi. The Chief Minister also requested the Union Minister to direct the IOC, Calcutta to call the WBTA for talks to resolve the crisis, so that the people of the State were not made to suffer.

4. The State Government initiated negotiations with the Indian Oil Corporation and the Oil Companies to bring about an understanding with the WBTA to avoid the crisis in shortage of petrol, diesel and other petroleum products. Continuous negotiations till March 20, 1990 were not successful in having the strike called off.

5. The State Government officially pleaded in the meeting with the WBTA and wrote to the WBTA also to call off their strike well before time, in view of the fact that the State Government had intervened with the Indian Oil Corporation. And the Government of India and in view of the fact that the people of West Bengal would be victims of great hardship since many essential services would be effected. The State Govt. also told and wrote formally to the Indian Oil Corporation to resolve their differences with the WBTA after formally calling them for discussions.

6. The Indian Oil Corporation wrote on March 21, 1990 to the WBTA requesting them for a meeting on March 22, 1990 at 11 A.M. for coming to a decision. Prior to this on March 21, 1990 long negotiations were held with representatives of the Oil Companies and the WBTA by the Chief Secretary and the Transport Secretary of the State Govt. The WBTA had assured the State Govt. after this meeting and on receipt of the formal written request from IOC for a meeting on March 22, 1990 that they would call off the strike in view of the request made by the State Govt. with effect from March 22, 1990 in the forenoon.

7. The WBTA did not call off the strike even after the assurance given by them and even after the meeting held with the Oil Companies wherein certain concessions were offered to them.

8. The Transport Secretary again met the representatives of the WBTA on March 22, 1990 in the afternoon and conveyed the request of the Chief Minister and the State Govt. to call off the strike in the public interest. The WBTA after assuring to call off the strike again demurred.

9. In an emergency meeting held by the Transport Minister along with other authorities, it was decided to requisition private petrol tanker under the Requisition of Vehicles Act, 1971 and to maintain supply of petrol, diesel and other petroleum products through the district authorities to the petrol pumps in the districts and Calcutta and with the help of the S. T. C.'s and police. The Transport Minister also made a press Statement wherein the WBTA were requested to withdraw the strike latest by 8 A. M. on March 23, 1990 failing which the requisition of petrol tankers would commence from 9 A. M. on the same day.

10. The supply locations in West Bengal, incidentally, are as under :—

(a) Budge Budge Terminal, (b) Mourigram Terminal,
(c) Rajbandh Terminal, (d) Haldia Refinery Installation,
(e) Siliguri Terminal, (f) Raiganj Depot,
(g) Malda Depot, (h) Hasimara Depot.

11. The Movement of petrol, Diesel and other Petroleum products by requisitioned tankers and tankers belonging to the Oil Companies commenced by 10 A. M. on March 23, 1990 from the installations of the IOC at Mourigram, Budge Budge, Rajbandh, Haldia and New Jalpaiguri.

12. Representatives of the WBTA called on the Transport Minister at 1 P. M. on March 23, 1990 and called off the "Tanker Strike" unconditionally.

## Statement Under Rule 346

**Shri Buddhadeb Bhattacharjee :** Mr. Speaker Sir, with your kind permission, I beg to state that it has since been brought to the notice of the State Government that the examination of the All India Services has been fixed on the 10th June, 1990 on which date the Election to the Calcutta Municipal Corporation was also scheduled to be held, as announced by me on this floor on the 16th March, 1990.

A good number of Voters who will be either appearing at the aforesaid examination or engaged in conducting the examination will be deprived of their rights to exercise franchise on that date. Besides, a considerable number of premises where Polling Stations will have to be set up, will be utilised as examination centres for the said examination.

The State Government, therefore, has reconsidered the matter and has since decided to shift the date of holding the General Election to the Calcutta Municipal Corporation from the 10th June, 1990 to the 17th June, 1990.

A Notification fixing the date of Election will be issued by the State Government in due course.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে আপনি যে কারণে এটা শিফট করলেন, ভাল করেছেন। কিন্তু আমাদের কথা ছিল মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির ইলেকশন এক সঙ্গে একই দিনে করার জন্য। এটা না হলে যে গন্ডগোল হয় সেটা হচ্ছে বাইরের থেকে গুন্ডা বাহিনী এবং সমাজ বিরোধীরা সেই সমস্ত জায়গায় গিয়ে বুথগুলি ক্যাপচার করে। কাজেই আপনি সেটা ভাবছেন কি না?

## MOTION FOR EXTENTION OF TIME FOR PRESENTATION OF REPORT

**Motion for extension of time for presentation of the Report of the Select Committee on the Asansol Municipal Corporation Bill, 1989, the Chandernagore Municipal Corporation Bill, 1989 and the Siliguri Municipal Corporation Bill, 1989.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the Asansol Municipal Corporation Bill, 1989, the Chandernagore Municipal Corporation Bill, 1989 and the Siliguri Municipal Corporation Bill, 1989, be further extended till the 30th June, 1990.

The motion was then put and agreed to.

[2-10 — 2-20 P.M.]

### Laying of Reports and Accounts

### Report of the Comptroller and Auditor-General of India for 1987-88.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Report of the Comptroller and Auditor-General of India for the year 1987-88.

(1) Report of the Comptroller and Auditor-General of India for 1987-88 (Revenue Receipts).

(2) Report of the Comptroller and Auditor-General of India (Civil - I).

(3) Report of the Comptroller and Auditor-General of India for the year 1987-88 (Civil - II).

(4) Appropriation Accounts, 1987-88.

(5) Finance Accounts, 1987-88.

(6) Report of the Comptroller and Auditor-General of India (Commercial) Vol. - I for the year ended March, 1988.

(7) Report of the Comptroller and Auditor-General of India (Commercial), Vol. - II for the year ended March, 1988.

(8) Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1988-89.

## Adjournment Motion

**Mr. Speaker :** There is only one adjournment motion today. But this has not been signed. As such it is out of order and not to be taken into consideration. I am sorry, Dr. Manas Bhunia.

## Mention Cases

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি ১০ পৃষ্ঠার একটা প্রশ্ন নিয়ে আপনাদের সামনে কয়েকটি কথা বলেত চাই, আমি গত মাধ্যমিক পরীক্ষার ইংরাজী প্রশ্নপত্রের কথা এখানে উল্লেখ করছি। আমাদের ইংরাজী শিক্ষা আরম্ভ হয় ক্লাস সিক্স থেকে। এ. বি. সি. ডি.'র পরই আরম্ভ হয়ে যায় দু পৃষ্ঠার গল্প পড়ানো। আধুনিক যুগে এই সব মাধ্যমিক পরিক্ষার্থীরা কী আই. এ. এস. না সাহিত্যিক যে তারা ১০ পৃষ্ঠার প্রশ্নপত্র পড়ে তার উত্তর লিখবে? এই প্রশ্নপত্রে কোনও টিক মার্কের ব্যাপার নেই, দু একটা জায়গায় মাত্র টিক মার্কের ব্যাপার আছে। আমি যখন পরীক্ষার হলে গেলাম পরীক্ষা আরম্ভ হওয়ার এক ঘন্টা দশ মিনিট পর, তখনও ছেলেরা প্রশ্নপত্র পড়ছে, ছাত্ররা বুঝতে পারছে না, তারপর আর একটা সেন্টারে গেলাম ১ ঘন্টা ৪০ মিনিট পরে, সেখানেও দেখলাম ছাত্ররা প্রশ্নপত্র পড়ছে, বুঝতে পারছে না, এক ঘন্টা ৫০ মিনিট বাদে আর এক সেন্টারে গেলাম, তখনও দেখলাম সেখানে ছাত্ররা প্রশ্নপত্র পড়ছে, প্রশ্ন বুঝতে পারছে না। আমাদের যে ভাবে ইংরাজী পড়ানো হয়, আর যে ভাবে প্রশ্ন হয়েছে, তাতে একটা বিরাট ফাঁক থেকে গেছে, আমি মনে করি কলকাতার কনভেন্টে পড়া ছাত্রদের পাশ করানোর জন্যই বোধ হয় এই প্রশ্ন করা হয়েছে, গ্রামাঞ্চলের শতকরা ৯০ ভাগ ছাত্র এই প্রশ্নের উত্তর করতে পারে নি, যদি সঠিক ভাবে খাতা দেখা হয় তাহলে দেখা যাবে শতকরা ৯০ ভাগ মাধ্যমিক পরীক্ষার্থী ফেল করবে। সুতরাং আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আঁকর্ষণ করব, গ্রামাঞ্চলের ছাত্রদের প্রতি এই ভাবে অবিচার করা ঠিক না, তারা প্রশ্নের মানে পর্যন্ত বুঝতে পারে নি। যারা শিক্ষার সঙ্গে যুক্ত

মাস্টার মহাশয়, তাদের জিজ্ঞাসা করুন, তারাও বলবেন, এই প্রশ্নের উত্তর এটাও হতে পারে, ওটাও হতে পারে। তিনিই ঠিক করতে পারছেন না, উত্তর কি হবে! সুতরাং আমি আপনার মাধ্যমে বলছি যে, আর যেন এই ভাবে ছাত্র-ছাত্রীদের বধ না করা হয়। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় হচ্ছে এবারে কেন্দ্রীয় সরকারের রেল বাজেট পশ্চিমবাংলার সাধারণ মানুষদের কাছে একটা চরম ধাক্কা। ফলে বিশ্বনাথ প্রতাপ সিংহের সরকারকে সকলে ধিক্কার দিচ্ছে। জর্জ ফান্যান্ডেজ সাহেব যেভাবে রেল বাজেট পেশ করেছেন তাতে সকলেই সেই বাজেটকে ঘৃণা করছে। পশ্চিমবাংলার কিছু কিছু মন্ত্রী, এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত বলছেন, 'এই ভাবে রেলের ভাড়া বাড়লে ক্ষতি হবে, মুদ্রাস্ফীতি হবে, সাধারণ মানুষের ওপর চাপ আসবে'। এই অবস্থায় শ্রীরামপুরে কংগ্রেস কর্মিরা রেল ভাড়া বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করছেন। সারা পশ্চিমবাংলায় প্রতিবাদ আন্দোলন হওয়া উচিত। অথচ আমরা দেখছি পুলিশ গণতান্ত্রিক আন্দোলন ভাঙার জন্য লাঠি নিয়ে আমাদের বিধানসভার সদস্যকে পর্যন্ত মারধোর করছে। এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। গণতান্ত্রিক আন্দোলন করার অধিকার কংগ্রেসের আছে, সকলেরই আছে। অথচ সেই আন্দোলনকে ভাঙার জন্য পুলিশকে নিকৃষ্টভাবে ব্যবহার করা হচ্ছে। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে প্রতিবাদ জানাচ্ছি। আমরা বিশ্বাস করি রেলের ভাড়া বাড়ার ফলে সারা পশ্চিমবাংলার মানুষের ক্ষতি হয়েছে, তাঁদের ওপর বাড়তি বোঝা চাপানো হয়েছে। তারই প্রতিবাদে কংগ্রেস কর্মিরা আন্দোলন করছে, আর সেই আন্দোলন ভাঙার জন্য পুলিশকে দিয়ে জঘন্য অত্যাচার চালানো হচ্ছে। আমরা বিশ্বাস করি কোনও গণতান্ত্রিক মানুষই এ জিনিসকে সমর্থন করতে পারেন না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক আন্দোলনকে ভাঙার জন্য পুলিশ দিয়ে আন্দোলনকারীদের মারধোর করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যখন বিধানসভা চলছে তখন আমাদেরও এই বিধানসভা থেকে রেল ভাড়া বৃদ্ধি তথা পুলিশী অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত। অথচ আমরা জানি বামফ্রন্টের সদস্যদের বন্ধু সরকারের কাজের বিরুদ্ধে প্রতিবাদ করার ক্ষমতা নেই। বন্ধু সরকার অত্যাচার করলেও কিছু বলবার ক্ষমতা নেই। বন্ধু সরকার পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করলেও কিছু বলবার ওঁদের ক্ষমতা নেই। কারণ ওঁরাও পশ্চিমবাংলার মানুষের কাছে বিশ্বাসঘাতক হিসাবে চিহ্নিত হয়ে গেছেন। গতকাল শ্রীরামপুরে যে অত্যাচার হয়েছে সে বিষয়ে আমাদের এখান থেকে সকলে মিলে এক সঙ্গে একটা রেজোলিউশন নিয়ে পুলিশের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণের দাবি জানান উচিত।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বিশেষ একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি বোধ হয় জানেন যে, রুরাল এরিয়ায় বর্তমানে মডিফায়েড রেশন একেবারে বিধ্বস্ত হয়ে ভেঙে গেছে বললে অত্যুক্তি হয় না। রেশনের দোকানে কোন কিছুই পাওয়া যায় না। চাল, গম, চিনি, কিছুই নেই। কেরসিন তেলের জন্য হাহাকার শুরু হয়ে গেছে। এমতাবস্থায় আর কয়েক দিন পরেই হায়ার সেকেন্ডারি পরীক্ষা শুরু হবে, অথচ কোন এলাকায় তেল নেই। সব চেয়ে বিপদজনক

অবস্থা হচ্ছে আগামী ২৯ তারিখ থেকে মুসলমান ভাইদের পবিত্র 'রমজান' মাস শুরু হচ্ছে, অথচ এই সময়ে রেশনে চিনি পাওয়া যাচ্ছে না। এই সময়ে মুসলমান পরিবারে একটু বেশি চিনির প্রয়োজন হয়। আমার এলাকায় বেশ কয়েকটি মসজিদ আছে এবং বহু মুসলমান পরিবারের বাস। এই সময়ে তাঁরা যদি চিনি না পান তাহলে তাঁদের খুবই অসুবিধায় পড়তে হবে। তাই আমি মাননীয় খাদ্যমন্ত্রীর বিশেষ করে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রমজান মাসে মসজিদগুলির জন্য এবং মুসলমান পরিবারের জন্য অতিরিক্ত চিনির বরাদ্দ না করলে খুবই অন্যায় হবে। সুতরাং সেই ব্যবস্থা করতে হবে এবং সাথে সাথে সুষ্ঠু রেশন ব্যবস্থা যাতে ফিরিয়ে আনা যায় তার জন্য ব্যবস্থা করতে হবে।

[2-20 — 2-30 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সভায় উপস্থিত মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেশ কিছুদিন ধরে আমার বিধানসভা কেন্দ্র সবং-এ প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি ভেঙ্গে পড়ে গেছে এবং সেখানে মহিলাদের চিকিৎসার জন্য যে ওয়ার্ডটি রয়েছে ৩ বছর ধরে সেই মহিলা ওয়ার্ড বন্ধ করে রাখা হয়েছে। মেদিনীপুর থেকে ৬৫ কিলোমিটার দূরে গ্রামাঞ্চলের ঐ স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীন হাসপাতালে রূপান্তরিত করার সিদ্ধান্ত পশ্চিমবঙ্গ সরকার নিয়েছেন এবং তার জন্য এক কোটি ১৩ লক্ষ টাকা স্যাংশন হয়েছিল, কিন্তু স্বাস্থ্য দপ্তরের কিছু অফিসার সেটাকে কমিয়ে দেওয়ায় সেটা ৯৭ লক্ষ টাকায় গিয়ে পৌঁছেছে। আমি এ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে বিস্তারিত বৈঠক করেছি, এখন তাঁর উৎসাহে ভাটা পড়ে গেছে। তিনি উদ্যোগ নিয়েছিলেন, কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার এই যে স্বাস্থ্য এবং পূর্ত দপ্তরের এক শ্রেণীর অফিসারদের মধ্যে কি এক ভৌতিক কান্ড কারখানা চলছে যে, আগস্ট মাস থেকে টাকা স্যাংশন হয়ে পড়ে আছে অথচ কাজ শুরু হচ্ছে না। এর জন্য মিটিং করেছি, কিন্তু যেহেতু সভা চলছে আমি আপনার মাধ্যমে সবং-এর দু লক্ষ মানুষ যাতে চিকিৎসা পায় — অ্যাম্বুলেন্স নেই, হাসপাতাল ভেঙ্গে পড়েছে, মহিলাদের চিকিৎসার জন্য যে ওয়ার্ড আজ সেটা ৩ বছর ধরে বন্ধ, কোনও ঔষুধ নেই, — হাসপাতালের কাজ শুরু করা যাচ্ছে না। তাই আমি আবার আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সবং-এর গ্রামীন হাসপাতালের কাজ শুরু করা যায়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট এবং পাশ্ববর্তী আরামবাগে বিদ্যুতের চরম সঙ্কট দেখা দিয়েছে। প্রায়ই ৮/৯ ঘন্টা করে লোডশেডিং থাকছে। এর জন্য যেমন একদিকে ক্ষুদ্র শিল্পের ক্ষতি হচ্ছে অপরদিকে তেমনি কৃষিতে যে বৈদ্যুতিকরণ করা হয়েছে সেখানে চরম ক্ষতি হচ্ছে এবং পরীক্ষার সময়ে ছাত্র-ছাত্রীদের পড়াশোনারও ক্ষতি হচ্ছে সন্ধ্যার পর বিদ্যুৎ না থাকার জন্য। এই বিদ্যুতের অবস্থা যাতে স্বাভাবিক হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননায় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। আপনি একটু দয়া করে শুনবেন। বীরভূমের রামপুরহাট হাসপাতালের ঔষুধ পত্র বরাবরই কম থাকে আজ ৩ বছর ধরে একথা আমি বার বার বলে আসছি। একটা মহকুমা হাসপাতাল সেখানে একটি মাত্র অ্যাম্বুলেন্স আজ দীর্ঘদিন ধরে খারাপ হয়ে পড়ে আছে। মেরামতের কোন ব্যবস্থা নেই। বিভিন্ন গ্রাম থেকে সিরিয়াস পেশেন্টরা আসেন। আমি শুনেছি অনেক সময় আসতে আসতে রাস্তাতেই অনেক পেশেন্টের মৃত্যু হয়েছে। কর্তৃপক্ষকে বার বার জানানো সত্বেও কিছু হচ্ছে না। গত পরশু আমি সেখানে বলে এসেছি যে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব কেন এটা মেরামত করা হচ্ছে না? আপনি দয়া করে আমার কথাটা একটু শুনুন, ১৩১ বেডের হাসপাতাল, আপনি জানেন, টাকা স্যাংশন করেছেন, কাজ চলছে। কথাটা হচ্ছে ওখানে ৬ থেকে ৭ শোর মত পেশেন্ট ভর্তি থাকে। বিভিন্ন জায়গা থেকে বীরভূম, মুর্শিদাবাদ এমন কি বিহার থেকেও ঐ হাসপাতালে রোগী আসে। সেখানে একটি মাত্র অ্যাম্বুলেন্স তাও খারাপ হয়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্বর ওটি মেরামত হয় এবং আর একটি দেওয়া যায় সেটা একটু দেখবেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বাকসা ডিভিশন উত্তরবঙ্গে ব্যাঘ্র প্রকল্পে বাঘের ঘুম যাতে না ভাঙ্গানো হয় তার জন্য কেন্দ্রীয় সরকার কিছু নিষেধাজ্ঞা জারি করেছেন। ঐ ডিভিশনে বোল্ডার সংগ্রহের ব্যাপারে — আপনি জানেন উত্তরবঙ্গের নদীগুলি ভাঙ্গনে প্রতি বছর অসংখ্য মানুষ মারা যায় এবং সম্পত্তি নষ্ট হয়। বিশেষ করে আমাদের উত্তরবঙ্গের জলপাইগুড়ি এবং কুচবিহারে নূতন বাঁধ দেবার যে পরিকল্পনা আছে আমি রক্ষা করার ব্যাপারে সম্প্রতি যে ব্যবস্থা নেওয়া হয়েছে তার ফলে সেগুলি নির্মাণ করা যাবে না, এবং যেগুলি মেরামত হওয়া দরকার সেগুলিও করা যাবে না। তাই আমি রাজ্য সরকার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে এই ব্যাপারে কেন্দ্রীয় পরিবেশ বিভাগের সঙ্গে যোগাযোগ করুন। আজকে বাঘের যাতে ঘুম না ভাঙ্গে তার জন্য চেষ্টা করা হচ্ছে, কিন্তু মানুষের চেয়ে বড় আর কিছু নেই। আজকে একটা বন্যা হলে তো সেখানে মানুষের ঘুম কেড়ে নেবে, তাদের সর্বনাশ হবে! সঙ্গত কারণে তাই কেন্দ্রীয় পরিবেশ বিভাগ ঐ নিষেধাজ্ঞা যাতে বাতিল করেন তারজন্য চেষ্টা করুন।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির অবস্থা বর্তমানে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে ব্যাপক দুর্নীতি আজকে এমন অবস্থায় পৌঁছেছে যে, যার ফলে বেকার যুবকেরা হ্যারাসড হচ্ছেন। দীর্ঘদিন ধরে লক্ষ্য করে আসছি, যাদের কল করা হচ্ছে অনেক ক্ষেত্রেই তাদের লোক দেখান কল করা হচ্ছে। কোথা থেকে যে একটা লিস্ট আসছে এবং সেই লিস্ট অনুযায়ীই চাকরী হচ্ছে। ফলে বেকার যুবকেরা বারবার প্রতারিত হচ্ছেন। কেউ হয়ত ১৯৭২-এ, কেউ ১৯৭৭-এ নাম লিখিয়েছেন এবং দশ বছর পর হয়ত এই কল পেয়েছেন। ফলে তিনি অনেক আশা-ভরসা নিয়ে আসছেন। কিন্তু সেখানে কোথা থেকে একটা লিস্ট আসছে এবং সেই অনুযায়ী লোক নেওয়া হচ্ছে। দলীয় স্বার্থকে বজায় রাখবার জন্য এইভাবে লিস্ট করে দিয়ে যাওয়া হচ্ছে। আজকে লক্ষ লক্ষ বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছেন আশা-ভরসা

নিয়ে, কিন্তু এর ফলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি প্রহশনে পরিণত হয়েছে। টাকা না দিলে কিছু হয় না সেখানে। তাই আজকে বেকার যুবকদের প্রতারিত হবার হাত থেকে রক্ষা করতে বলছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল, বর্তমানে জেলার কিছু ব্লকে এক শ্রেণীর মানুষ, যাদের মানুষ খুন করতে পর্যন্ত বাধে না, তারা সেচের যন্ত্রপাতি, যেমন — আর. এল. আই. সেন্টারের ডিপ টিউবওয়েল-এর যন্ত্রপাতি, এমন কি বিদ্যুতের ট্রান্সফর্মার পর্যন্ত চুরি করে নিয়ে যাচ্ছে। তারা শ্যালো টিউবওয়েলের হেড চুরি করছে, পাম্প সেটের বিভিন্ন যন্ত্রাংশ চুরি করছে। ব্লকগুলির মধ্যে দেখতে পাচ্ছি, আমাদের জেলা মুর্শিদাবাদের বিশেষ করে হরিহরপাড়া, নওদা ডোমকল প্রভৃতি ব্লকে এটা বিশেষ ভাবে ঘটছে। এইভাবে চুরি করে নিয়ে যাওয়ার সময় হরিহরপাড়া ব্লকের ডাঙ্গাপাড়া গ্রামে গত ১৪ তারিখে একটি লরি ধরা পড়েছে যার মধ্যে ২.৫ লক্ষ টাকার এইসব যন্ত্রপাতি পাওয়া গেছে। এই ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, এর আগে হাউসে বহুবার কলকাতার কতগুলো বাজারকে কেন্দ্র করে কর্পোরেশনের দুর্নীতি এবং নিউ মার্কেটের স্টল বন্টন সম্পর্কে দুর্নীতি বিষয়ে উত্থাপন করেছি। পরবর্তীকালে শাসক দল — মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির রাজ্য স্তরের নেতা শ্রী বিমান বসু একই ভাবে নিউ মার্কেটের স্টল বন্টন সম্পর্কে গুরুতর দুর্নীতি অভিযোগ তুললেন এবং বিষয়টি নিয়ে সমগ্র রাজ্যে আলোড়ন সৃষ্টি হল। পরবর্তীকালে তিনি সংবাদপত্রে বিবৃতি দেওয়াটা অন্যায় হয়েছে বললেও মূল বিষয় থেকে সরে আসেন নি। কাজেই আজকে ঐ স্টল বিলি সম্পর্কিত দুর্নীতি সম্পর্কে তদন্ত করবার জন্য কংগ্রেস পক্ষ, সরকার পক্ষ এবং অন্যান্য পক্ষ থেকে প্রতিনিধি নিয়ে একটা হাউস কমিটি করবার জন্য অনুরোধ জানাব। কারণ সেখানে এক একজন ব্যক্তি প্রয়োজনের বাইরে একাধিক স্টল পেয়েছেন। তাদের ক্ষেত্রে বিশেষ অনুগ্রহ দেখিয়েছে কর্পোরেশন। তাই ঐ দুর্নীতি তদন্তের জন্য হাউস কমিটি করা হোক।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আদ্রা খড়গপুর সেকশানে দক্ষিণপূর্ব রেল পথের মধ্যে চুরি, ছিনতাই এবং ডাকাতি দিনের পর দিন বেড়ে চলেছে। তার মধ্যে বাঁকুড়া রেল স্টেশন চোরেদের মুক্তাঞ্চলে পরিণত হয়েছে। গত ২১ তারিখে আমি হাওড়া চক্রধরপুর প্যাসেঞ্জারে যাচ্ছিলাম তখন বাঁকুড়া স্টেশনে কিছু ছিনতাইকারী আমার কেবিনের মধ্যে ঢুকে পড়ে এবং তারা জামা কাপড় ছিনতাই করে নিয়ে চলে যাবার চেষ্টা করে। ছিনিয়ে নিয়ে যেতে ব্যর্থ হলে তারা সমস্ত কিছু ফেলে চলে যায়। আমার কেবিনের জানালা খোলা ছিল সেই জানালা দিয়ে তারা একটা আধলা ইঁট ছোঁড়ে। তার থেকে আমি অল্পের জন্য রক্ষা পাই কারণ সেই সময় আমি আমার সিট থেকে উঠে পড়েছিলাম। এই ঘটনা সেখানে

দৈনন্দিন ঘটনা হয়ে দাঁড়িয়েছে, কার ঘড়ি, কার অ্যাটাচি ব্যাগ, কার জামা-কাপড় ছিনতাই করে নিয়ে চলে যাচ্ছে। সেখানে প্যাসেঞ্জারদের কোন নিরাপত্তার ব্যবস্থা নেই। সেখানে যে রেল পুলিশ থাকে এই সমস্ত চুরি ছিনতাই নিবারণের কোন উদ্যোগ আমার চোখে পড়ে নি। আমার দাবি হল রাজ্য সরকারের উর্দ্ধতন কর্তৃপক্ষ এই বিষয়ে যেন যোগাযোগ করেন এই ব্যাপারে বিহিত ব্যবস্থা করার জন্য। আপনার মাধ্যমে আমি এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা শীশ মহম্মদ সাহেব কতকগুলির কথা বলেছেন কোয়েশ্চেন পেপার নিয়ে। আমার স্যার একই অভিযোগ। এবার মাধ্যমিক পরীক্ষায় যে ধরনের কোয়েশ্চেন হয়েছে কংগ্রেস আমলে ১৯৭৩ সালে এই ধরনের একটা কোয়েশ্চেন হয়েছিল। তাতে ওনারা এবং এ. বি. টি. এ.-এর নেতারা কাগজে বলেছিলেন যে গাঁজা খেয়ে কোয়েশ্চেন করা হয়েছে। এবারে কি স্যার চরস খেয়েছে না হাসিস খেয়েছে না হেরোইন খেয়েছে সেটা আমি বঝতে পারছি না। স্যার, আমার কাছে কোয়েশ্চেন রয়েছে, ইংরাজী কোয়েশ্চেন সম্পর্কে উনি বলুন, ৭ নং কোয়েশ্চেনের উত্তর সম্পর্কে মাননীয় মন্ত্রীসভার সদস্য কান্তি বাবু আছেন উনি বলুন। স্যার, সিন এবং আনসিনের কথা আছে। আনসিনের কতকগুলি গাইড লাইন আছে। কোন গাইড লাইনে এই ধরনের কোয়েশ্চেন আসে অনুগ্রহ করে দেখবেন। ইতিহাস পরীক্ষার একটা কোয়েশ্চেন আছে। ১(ক)-তে আছে আই ফেল প্রসস্তি কে রচনা করেন বলা আছে। অনুগ্রহ করে বলতে পারেন কোন বই-তে এটা আছে। আই ফেল প্রসস্তিতে কি লেখা আছে এই ধরনের প্রশ্ন হওয়া উচিত। এর পর এখানে বলা হল কি যে বহিরাগত পরীক্ষার্থীদের জন্য। স্যার, গ্রাম থেকে একটা মেয়ে আমার বাড়িতে থেকে পরীক্ষা দিতে এসেছিল। সে স্যার রেগুলার স্টুডেন্ট, সে এই সমস্ত প্রশ্ন দেখে ভয় পেয়ে গেল। সে বহিরাগত ছাত্রী হিসাবে পরীক্ষা দিয়ে এল, অথচ সে রেগুলার স্টুডেন্ট। ভুগোল কোয়েশ্চেন একটা বিশাল কোয়েশ্চেন পেপার। এই কোয়েশ্চেন পেপারের মধ্যে একটা ম্যাপ রয়েছে, ম্যাপের মধ্যে কোনও পারফুরেটর নেই। ম্যাপটা কেটে জমা দিতে হবে, ম্যাপটা কাটতে গিয়ে যদি ছিঁড়ে যায় তাহলে তার দায়িত্ব কে নেবে? টোটাল মাধ্যমিক পরীক্ষাটা একটা প্রহশনে পরিণত হয়েছে এই সরকারের বদান্যতায়।

**শ্রী আতাহর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শীতের সময় বা রবি মরশুমের সময় আকাশ মেঘাচ্ছন্ন থাকছে, বৃষ্টি হচ্ছে। রবি শস্য শীতের সময় হয় এবং রবি মরশুমে যদি বৃষ্টি হয় তাহলে রবি শস্য নষ্ট হয়ে যায়। কৃষি দপ্তর থেকে বলা হচ্ছে যে বৃষ্টি হলে ভালো হয়। স্যার, আমরা তো চাষ-আবাদ করি, এই বছর মুর্শিদাবাদে গম উৎপাদন হবে না, সমস্ত গম শেষ হয়ে গিয়েছে। সমস্ত গম শুকিয়ে জিরে হয়ে গেছে। মুর্শিদাবাদের যে আরও একটা অন্যতম প্রধান ফসল আম আছে সেটাও শেষ হয়ে গেছে ঘন ঘন কুয়াশা এবং বৃষ্টির ফলে, সমস্ত মুকুল ঝরে গেছে। আমি মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই গম এবং আম নষ্ট হয়ে যাওয়ার ফলে মুর্শিদাবাদ জেলার ক্ষেত মজুরদের কোনও কাজ নেই, সুতরাং অবিলম্বে ওই ক্ষেত মজুরদের কাজের ব্যবস্থা করুন।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং

স্পর্শকাতর বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তৎসহ মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১ বছর ধরে, আপনি স্যার সংবাদপত্রে দেখেছেন যে উত্তর ২৪ পরগনার বিভিন্ন অঞ্চলে রক্ত চোষা এবং স্প্রিং ম্যানকে কেন্দ্র করে কিছু গুজব ছড়িয়ে দিয়ে বিভিন্ন অঞ্চলে বিভিন্ন ঘটনা ঘটানো হয়েছে। কিছু দিন আগে তার একটা চরম প্রকাশ ঘটেছে। গত ২১ তারিখে দিনের বেলায় নৈহাটিতে খড়দাহের দুই তরুন যুবক এর স্বীকার হয়েছে এবং তাদের জীবন বলি দিতে হয়েছে। যে ঘটনা ১ মাস ধরে চলছে পুলিশ প্রশাসন যদি সার্থক রূপ দিতে পারত তাহলে এই গুজবের পেছনে কারা রয়েছে সেটা নিশ্চই তারা খুঁজে বার করতে পারত। শুধুমাত্র এর নিন্দা করলে বা এই ঘটনার নিন্দা করলেই আমাদের দায় দায়িত্ব শেষ হয়ে যাবে না বলে আমি মনে করি। আমি মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে এবং আপনার কাছে আবেদন করছি যে, আজকে সংবাদপত্রের মাধ্যমে সর্বদলীয় কমিটির পক্ষ থেকে একটা যুক্ত বিবৃতি দিয়ে এই ধরণের অপপ্রচারের বিরুদ্ধে পশ্চিমবাংলার সাধারণ মানুষকে সজাগ করে দেওয়া যেতে পারে। যাতে এই ধরণের ঘটনার পুনরাবৃত্তি না ঘটে তার জন্য কিন্তু বিশেষ পদক্ষেপ গ্রহণ করা দরকার। এর সাথে সাথে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে সেদিন পুলিশ নিস্ক্রিয় ছিল বলেই ঐ ঘটনার পিছনে কারা ছিল তা জানার জন্য কোনও উদ্যোগ নিতে পারে নি। এখন এই ঘটনাকে কেন্দ্র করে তারা দেখাতে চাইছে তাদের কর্ম ক্ষমতা কত বেশি! যে এলাকায় ঘটনাটি ঘটেছে সেটি মুসলিম অধ্যুষিত এলাকা, সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে বজায় থাকে তা লক্ষ্য রাখা দরকার। প্রকৃত অপরাধী কে তা নিশ্চয়ই খুঁজে বের করতে হবে, কিন্তু আততায়ীকে ধরতে গিয়ে সাধারণ মানুষ যাতে বিপদের মধ্যে না পড়েন সেটাও দেখা দরকার। আমি অনুরোধ করব যে দুটি যুবক প্রাণ হারিয়েছেন তাদের প্রতি সমবেদনা জানালেই আমাদের কর্তব্য শেষ হয়ে যাবে না, তাদের পরিবারের একজন করে লোক যাতে চাকুরী পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে। স্পিকার মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে আপনি ঐ অঞ্চল থেকে নির্বাচিত একজন প্রতিনিধি, সুতরাং এ ব্যাপারে আপনারও একটা দায়িত্ব আছে।

**মিঃ স্পিকার ঃ** এই রকম ঘটনা আপনার এলাকায় ঘটেছে, আমার এলাকাতে ঘটেছে, ননী কর মহাশয়ের এলাকাতেও ঘটেছে। স্প্রিং ম্যান নিয়ে যে গুজব ছড়িয়েছে এটাতে আমাদের সকলেরই দায়িত্ব আছে মানুষকে বোঝাবার। গ্রামের মানুষ সাধারণত কম বোঝেন এবং সেজন্য খুব সহজেই গুজব ছড়িয়ে যায়। এ ব্যাপারে আমাদের দায়িত্ব আছে, আমাদের মানুষকে বোঝাতে হবে। তবে মানুষ এটা স্বাভাবিক ভাবেই বুঝেছে এবং ধরতে পেরেছে যে এর মধ্যে খারাপ ঘটনা কিছু ঘটছে। মানুষকে সচেতন করার দায়িত্ব আমাদের, সকলেরই রয়েছে। পুলিশকে এই ব্যাপারে সজাগ থাকতে হবে। আমরা সবাই মিলেমিশে এটা করব এবং এটা আমাদের করতে হবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ একটি বিষয় মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাইছি। আমি ইতিমধ্যেই বিষয়টি তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলেছি। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার রাস্তাঘাটের অবস্থা খুবই শোচনীয়। কাঁথি-বেলদা রাস্তা, কাঁথি-আলমপুর, আলাংগারি থেকে কসমগোলা এই সমস্ত রাস্তা দিয়ে

প্রত্যহ কয়েকশত বাস যাতায়াত করে। ঐ সমস্ত স্থান থেকে দূরপাল্লার বাস আসে হাওড়া পর্যন্ত, কলকাতা পর্যন্ত। রাস্তা অত্যন্ত খারাপ হওয়ার ফলে যাত্রীদের যাতায়াতের ক্ষেত্রে খুবই অসুবিধা হয়। এগরা শহর, যেটি শহরের কেন্দ্রস্থল, সেখানে রাস্তাগুলি খানাখন্দে পরিণত হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছি যাতে ঐ সমস্ত রাস্তাগুলি বৃষ্টির আগেই মেরামত করা হয় এবং যাত্রী সাধারণের যাতায়াতের সুবন্দোবস্ত করা হয় সেদিকে তিনি যেন দৃষ্টি দেন।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক দপ্তরের শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই সভাতে দুজন মাননীয় বিধায়ক মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র সম্পর্কে অভিযোগ দায়ের করেছেন। আমি আপনাকে কয়েকটি কথা বলতে চাই, সেটি হচ্ছে প্রাইভেট এবং রেগুলার এই দুই শ্রেণীর পরীক্ষার্থীর সংখ্যা যথাক্রমে রেগুলার এর সংখ্যা ৪ লক্ষ এবং প্রাইভেট পরীক্ষার্থীর সংখ্যা ১১ হাজার। একই কোয়োশ্চেন পেপারের মধ্যে দুই শ্রেণীর — প্রাইভেট এবং রেগুলার — কোয়েশ্চেন পড়তে গিয়েই দশ পনের মিনিট সময় লেগে গিয়েছে। প্রাইভেট পরীক্ষার্থীদের জন্য কোয়েশ্চেন আলাদা ভাবে ছাপানো হলে ৪।৫ সেট করে ৫০,০০০ ছাপাতে হত এবং রেগুলার পরীক্ষার্থী ৪-৫ লক্ষ ছাত্রের জন্য ২০ লক্ষ ছাপাতে হত। আলাদা ভাবে না ছাপিয়ে প্রাইভেট এবং রেগুলার পরীক্ষার্থীদের প্রশ্নপত্র একসঙ্গে ছাপাবার ফলে লক্ষ লক্ষ টাকা অপচয় হয়েছে। প্রশ্নপত্রে এগজামিনার আবার ইনস্ট্রাকশান দিয়েছেন যে প্রাইভেটদের জন্য নির্দিষ্ট প্রশ্ন যদি রেগুলার পরীক্ষার্থীরা তোমরা লেখ তাহলে তোমাদের পানিশমেন্ট হবে। এই সমস্ত পড়তে পড়তে ছাত্ররা কনফিউসড হয়ে গিয়েছে এবং তাদের এতবড় প্রশ্নপত্র পড়তে পড়তে অনেক সময় চলে গিয়েছে। এবং এতে বড় প্রশ্নের উত্তরের সঙ্গে ছোটছোট প্রাইভেট প্রশ্নের উত্তরও লিখে দিচ্ছে। এতে গারজেনদের মধ্যে একটা অদ্ভুত বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। এই যে মাধ্যমিক স্তরে শিক্ষা চলছে এতে প্রশ্নোত্তরের ক্ষেত্রে একটা জঘন্য ব্যাপার চলছে এ. বি. টি. এ. এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অনেক শিক্ষক এর প্রতিবাদ করেছেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ সংবাদের প্রতি আপনার মাধ্যমে আমাদের সংস্কৃতি মন্ত্রী এবং গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রে পড়েছি যে বঙ্গীয় সাহিত্য পরিষদের অমূল্য রত্নরাজি নানা ভাবে নষ্ট হচ্ছে। তালপাতার পুঁথি থেকে শুরু করে বহু মূল্যবান সংগ্রহ তথা ২ হাজার বছরের বই যথা আসামী, ফরাসী, নেপালী প্রভৃতি বহু সম্পদ এবং নানা ধরণের পুঁথি রয়েছে তা নষ্ট হতে বসেছে। দেড় হাজার বছরের আগেকার সংস্কৃত পুঁথি এগুলো নষ্ট হচ্ছে। এর পরিচালনা ব্যবস্থায় কিছু ত্রুটি আছে, তাদের মধ্যে কিছু কিছু ঘটনা থাকতে পারে। কিন্তু তার জন্য এই যে সম্পদ নষ্ট হচ্ছে তাতে তো সারা বাংলা তথা সারা ভারতবর্ষের ক্ষতি। এতে তো সকলেরই উদ্যোগ নেওয়ার দরকার। এই প্রতিষ্ঠানটি গড়ে উঠেছিল ১৮৯৩ সালে। তখন ইতিহাস সংরক্ষণ আন্দোলনের মধ্যে দিয়ে তখনকার যত বাঙালী শিক্ষিত সম্প্রদায় তারা একত্রিত হয়ে এই

প্রতিষ্ঠানটি গড়ে তুলেছিলেন। এখন আমরা পেটের ক্ষুধায় বিব্রত হয়ে আমাদের মনের ক্ষুধা নষ্ট হতে বসেছে। এইগুলি সংরক্ষণের ব্যবস্থা করুন। কিছুদিন আগে মাননীয় গ্রন্থাগার মন্ত্রী এর সংরক্ষণের কথা বলেছিলেন কিন্তু এখন আর কিছুই শোনা যাচ্ছে না। অবিলম্বে এর সংরক্ষণের ব্যবস্থা করা হোক।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্য মন্ত্রী এখানে রয়েছেন, তাঁকে বলছি একদিন মেডিক্যাল শিক্ষা ব্যবস্থার একটা বিরাট পজিশন ছিল। সেখানে শুধু পশ্চিমবঙ্গ থেকে নয়, পশ্চিমবঙ্গের বাইরে থেকেও সুদূর নেপাল থেকেও এখানে ডাক্তারি পড়তে বহু ছাত্র আসত। পশ্চিমবঙ্গের বাইরের রাজ্য থেকেও অনেকে এখানে ডাক্তারি পড়তে আসত। যখন দেশ স্বাধীন হল তখন মেডিক্যাল কলেজের সংখ্যা বাড়ল, মেডিক্যাল ছাত্রদের সংখ্যাও বাড়ল কিন্তু মেডিক্যাল শিক্ষা ব্যবস্থার অনেক অবনতি হতে আরম্ভ করল। সম্প্রতিকালে একটা জিনিস লক্ষ্য করছি যে, ফাইন্যাল এম. বি. বি. এস. যে পরীক্ষা হচ্ছে তাতে মেডিক্যাল ছাত্ররা পাশ করতে পারছে না। এতে বিশেষ চিন্তার বিষয় হয়ে পড়েছে। আপনারা যে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে নন প্র্যাকটিশিং টিচিং ক্যাডার তৈরি করার চিন্তা ভাবনা করেছেন, এতে বহু মেধাবী শিক্ষক যুক্ত আছেন। এই নন প্র্যাকটিশিং টিচিং ক্যাডার তৈরি করছেন এতে মেডিক্যাল শিক্ষা ব্যবস্থায় অবসর গ্রহণের সময় সীমা ৫৮ বছর থেকে ৬০ করা হোক। বিশ্ববিদ্যালয়ে যাঁরা পোস্ট গ্রাজুয়েট শিক্ষা দেন তাঁরা অবসর গ্রহণ করেন ৬০ বছর বয়সে। সেই রকম ডাক্তারি শাস্ত্রে যারা পোস্ট গ্রাজুয়েট শিক্ষা দেন তাদের অবসর গ্রহণের বয়স সীমা ৫৮ বছর থেকে ৬০ বছর করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের সামনে রাখছি। আমরা গত কয়েকদিন ধরে সবাই লক্ষ্য করলাম যে একজন বিদেশি মহিলা ভারতবর্ষে ঢুকলেন বিনা পাশপোর্টে। আনন্দমার্গীদের আশ্রয়ে দীর্ঘদিন থাকলেন অথচ ভারতবর্ষের সিকিউরিটি ফোর্স কিংবা গোয়েন্দা দপ্তর কোনও হদিশ পেল না। একটা দুর্ঘটনার সঙ্গে যুক্ত হওয়ার ফলে ওই বিদেশি মহিলা প্যাট্রোসিয়া মুন্ডেকে গ্রেপ্তার করা হল পুরুলিয়া থেকে। তাঁর আগে পর্যন্ত ওই বিদেশি মহিলা পুরুলিয়াতে আনন্দমার্গীদের আশ্রয়ে থেকে রইলেন কেউ জানতে পারল না। এইরকম একটা দেশদ্রোহী, বিদেশি মহিলা ভারতবর্ষের মধ্যে ঢুকলেন অথচ আমাদের সিকিউরিটি ফোর্স কোনও খবরই রাখেন না। শুধু ঢোকা নয়, তিনি এত দিন ধরে বহু শলাপরামর্শ এবং দেশদ্রোহিতা চালাচ্ছিলেন। তার পর দেখা যায় যে তার পাসপোর্ট নেই, তাহলে তিনি কিভাবে ভারতবর্ষে ঢুকলেন, কোন রাস্তায় ঢুকলেন, এই ব্যাপারে কোনও খবর জানা যায় নি। এমন কি অবাক হতে হয় এই রকম একজন দেশদ্রোহী মহিলাকে প্রশ্রয় দিয়েছিলেন পশ্চিমবঙ্গের আগের দুই কংগ্রেস নেতা [***] এবং আর একজন হচ্ছেন [***]। আমরা এও জানি যে এই রকম কার্যকলাপের সঙ্গে শুধু একটা রাজনৈতিক দল নয়, একাধিক রাজনৈতিক দল যুক্ত ছিল। আমরা সকলেই জানি যে এই আনন্দমার্গীরা আমাদের প্রিয় মুখ্যমন্ত্রীকে খুন করার একটা ষড়যন্ত্র করেছিল, — শোনা যায় — ইন্দিরা

Note [***] Expunged as order by the chair.

গান্ধীকে খুন করার ষড়যন্ত্র করেছিল, কিন্তু তার পরেও তাকে গ্রেপ্তার না করে তার শাস্তির ব্যবস্থা না করে তাকে দেশ থেকে চলে যাবার ব্যবস্থা করা হয়েছে, আমি তাই বলি যে এই ধরণের ঘটনার সঙ্গে যারা যুক্ত আছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** ভোলা সেন ও মমতা ব্যানার্জির নাম বাদ যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই স্যার, আপনি জানেন যে রাজ্যের স্কুল কলেজগুলিতে এখন পরীক্ষার পুরো মরশুম চলছে। গ্রামে বোরো চাষের মরশুম সামনে আবার রমজানের মাস, এমন একটা মূহুর্তে গোদের উপর বিষ ফোঁড়া হয়ে দেখা দিয়েছে কেরোসিনের সঙ্কট। আজকে কেরোসিনের এই সঙ্কট সারা রাজ্য জুড়ে ভয়াবহ আবস্থায় দেখা দিয়েছে। স্যার, আপনি জানেন যে ট্যাঙ্কার ধর্মঘট মিটে যাওয়া সত্বেও এই কেরোসিনের সঙ্কট অব্যাহত হয়ে আছে। অথচ আমরা এও দেখতে পাচ্ছি যে খাদ্য মন্ত্রী ইতিপূর্বে বিবৃতি দিয়েছেন — কেন্দ্র প্রয়োজনীয় তেল দিচ্ছে না। আবার কেন্দ্রের খাদ্য মন্ত্রী তিনি বলছেন — তাঁকে প্রশ্ন করা হলে — যে না রাজ্যের খাদ্য মন্ত্রী এই ধরণের কেরোসিনের সঙ্কটের কথা জানান নি। স্যার, এই রকম পরিস্থিতিতে এই অবস্থার ব্যাপারে আমরা কার কাছে জানাব, আজকে খাদ্য মন্ত্রী তো তিনি ইউরোপ বেড়াতে চলে গিয়েছেন। আজকে কেরোসিনের সঙ্কটের সঙ্গে সঙ্গে আমরা লক্ষ্য করছি যে রেশনের সঙ্কটও দেখা দিয়েছে। কেরোসিনের দাম যেখানে লিটার প্রতি ২.৩৭ পয়সা ছিল, সেখানে লিটার প্রতি ২.৪০ পয়সা করা হবে, এটা যদি কার্যকর হয় তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষের উপর বাড়তি চাপ আসবে। এই দাম বৃদ্ধি করার জন্য যে বাড়তি দাম সাধারণ মানুষকে দিতে হবে তার জন্য আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। অবিলম্বে কেরোসিন সঙ্কট নিরসনের জন্য রাজ্য সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন — আজকে খাদ্য মন্ত্রী তিনি তো ইউরোপ বেড়াতে চলে গিয়েছেন — সেই প্রশ্ন কার কাছে করব? আশা করব মন্ত্রীদের তরফ থেকে এই ব্যাপারে কেউ কিছু বলবেন। সামনে উচ্চ মাধ্যমিক পরীক্ষা — সরকার পক্ষ থেকেও এই ব্যাপারে অনেকে বলছেন — তাই বলব এই ব্যাপারে মন্ত্রীকে একটা বিবৃতি দিতে বলুন। এই সঙ্কট মোচনের জন্য — যা দাম বেড়েছে — সরকার যেন অবিলম্বে একটা সিদ্ধান্ত গ্রহণ করেন।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। এটা একটা জরুরি বিষয়। এই যে মোহিনী মিল বন্ধ হয়ে আছে এর সাথে কিন্তু দুই হাজার শ্রমিক কর্মচারির স্বার্থ জড়িত হয়ে আছে। খবর পাওয়া যাচ্ছে। যে ১৫টি মিলকে জাতীয়করণ করছেন কেন্দ্রীয় সরকার, এই ১৫টি মিলের মধ্যে ১৩টি হচ্ছে বোম্বেতে, আর দুইটি হচ্ছে কানপুরে। কানপুরের দুইটি টেক ওভার করা হয়েছিল ৭৬তে, বোম্বের ১৩টি টেক ওভার করা হয়েছিল ৮৩ সালে, মোহিনী মিল টেক ওভার করা হয়েছিল ৮৫ সালে। যখন ১৫টি মিল ন্যাশনালাইজড করা হচ্ছে তখন মোহিনী মিল খাতা থেকে বাদ চলে গিয়েছে। তাই বলছি এই মোহিনী মিল যাতে বাদ না যায় সেইজন্য আই. এন. টি. ইউ. সি., সি. আই. টি. ইউ., এ. আই. টি. ইউ. সি.-র সমস্ত শ্রমিক সংগঠন এক সঙ্গে লড়ছেন, কিন্তু এর মধ্যে একটা বিষয় আছে যেটা দেখা দরকার।

[2-50 — 3-00 P.M.]

এটা যখন নেওয়া হল তখন কেন্দ্রীয় সরকার অর্থাৎ কেন্দ্রে তখন কংগ্রেস সরকার ছিলেন, তাঁরা নিয়েছিলেন কিন্তু ১৯৮৫ সালে টেকসটাইলের পলিসি প্রাক্তন প্রধান মন্ত্রী শ্রী রাজীব গান্ধীর উদ্যোগে নেওয়া হলো। তার ফলে যে সঙ্কট হলো অর্থাৎ মোহিনী মিল কে বন্ধ করবার জন্য নূতন কায়দা নেওয়া হলো এবং টেক ওভার করা হলো উইথড্র করা হবে। ওঁরা ইউকো ব্যাঙ্ক থেকে টাকা নিয়েছিলেন, হাইকোর্টে মামলা করা হলো, লিকুইডেটর নিয়োগ করা হলো, তারপর ইউনিয়নগুলো মামলা করল, এবং তার ফলে স্থগিতাদেশে হলো কিন্তু সেটা হলো ২ বছরের ঘটনা। কেন্দ্রীয় সরকারের খাতা থেকে নামটা কেটে গেছে মোহিনী মিলের। তিন মাস বন্ধ হয়ে গেল। এখানে আমাদের কংগ্রেসের কেউ কেউ বন্ধু খুশি হচ্ছেন। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে নিবেদন করছি যে মাননীয় মুখ্যমন্ত্রী মোহিনী মিল টেক ওভারের জন্য যেন উপযুক্ত ব্যবস্থা নেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, উনি হাউসে আছেন। সেটা হলো এই যে বন্ধু সরকারের বাজেটে টায়ার, টিউব এবং যন্ত্রপাতির দাম বেড়েছে, ডিজেল এবং পেট্রোলের দাম বেড়েছে এবং তার সঙ্গে পশ্চিমবঙ্গে বাস অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে ভাড়া বাড়ানোর জন্য মন্ত্রীর কাছে দরবার করছেন। আমরা বিভিন্ন সংবাদপত্রে দেখতে পাচ্ছি যে তাঁরা রেগুলার রাইটার্স বিল্ডিং-এ আসছেন। আজকে সংবাদপত্রে আরও একটি ভয়াবহ ঘটনার কথা দেখলাম সেটা হচ্ছে যে তাঁরা ২রা এপ্রিল থেকে ধর্মঘটের ডাক দিয়েছেন। মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে জানতে চাইছি, একটা কমিটি করা হয়েছে এবং এই কমিটির কাজ হবে যে বাস ভাড়া বাড়ানো যাবে কি যাবে না? তাঁরা ধর্মঘটের ডাক দিয়েছেন। এই হাউস দু মাস চলবে বলে আমার ধারণা, যদি কোনও ভাড়া বাড়ানো হয় তাহলে হাউসের মেম্বাররা জানতে পারলে ভাল হয়। উচ্চ মাধ্যমিক পরীক্ষা ৪ তারিখ থেকে শুরু হচ্ছে। ধর্মঘট যাতে লিঙ্গার না করে এবং যাত্রী সাধারণের মনে একটা আশঙ্কা দেখা দিয়েছে যে ৫০ পয়সা থেকে হঠাৎ সেটা এক লাফে ১.৫০ পয়সা হয়ে গেলে তাঁদের উপর ট্যাক্সের বোঝা আরও বেড়ে যাবে! মাননীয় পরিবহন মন্ত্রী কি পদ্ধতিতে এগোচ্ছেন এবং কিভাবে বাস অ্যাসোসিয়েশন, মিনিবাস অ্যাসোসিয়েশন এর মালিকরা যে ধর্মঘট এর হুমকি দিয়েছেন এবং তাঁরা লাগাতার ধমর্ঘটের হুমকি দিয়েছেন এটাকে কি ভাবে মোকাবিলা করছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন, উদ্বেগটা খুবই স্বাভাবিক এবং উদ্বেগ আমাদের সকলের রয়েছে। বন্ধু সরকার তো দেড় মাস কি দু মাস এসেছে। অশোক বাবুদের আমলে যখন তাঁরা দিল্লিতে সরকার চালাতেন তখন পেট্রোল, ডিজেল এবং বাস পরিবহনের অন্যান্য আনুষঙ্গিক সামগ্রীর দাম যে ভাবে বাড়ানো হয়েছিল পার্লামেন্টকে এড়িয়ে গিয়ে প্রশাসনিক সিদ্ধান্তের মাধ্যমে। তখন প্রাইভেট বাসের মালিক, মিনিবাসের মালিক এখন ভাড়া বৃদ্ধির জন্য ন্যূনতম এক টাকা ভাড়া করবার জন্য তাঁরা লাগাতার ধর্মঘটের হুমকি জানিয়েছিলেন। তখন তাঁদের সঙ্গে আমাদের কথা হয় এবং আমরা একটা কমিটি করে দিয়েছি এবং তাঁরাই আলাপ আলোচনা

করে সিদ্ধান্ত নেবেন যে বাস অ্যাসোসিয়েশন, ট্যাক্সি অ্যাসোসিয়েশন এনাদের অর্থনৈতিক অবস্থা কি পর্যায়ে সেটা তাঁরা দেখে সিদ্ধান্ত নেবেন। ইতিমধ্যে পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে, টায়ার, টিউবের দাম বেড়েছে সেগুলির ব্যাপারে আমরা এখান থেকে প্রতিবাদ করেছি। এই বিষয়টি নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী যখন দিল্লিতে যাবেন তখন কথা হবে। সারা ভারতবর্ষ পরিবহন মন্ত্রীদের একটা মিটিং ছিল, শুনছি সেই মিটিংটা বাতিল হয়ে গেছে। সেখানে আমরা কথা বলব রাজ্য সরকারের পক্ষ থেকে যে পেট্রোল, ডিজেল, টায়ার, টিউব, অ্যালুমিনিয়াম ইত্যাদি আনুষঙ্গিক জিনিসের দাম কমানো হবে কি না বা কী ভাবে কমানো হবে সেটা চিন্তা করতে হবে। মালিকরা বলেছেন যে সাত দিনের মধ্যে ভাড়া না বাড়ালে তাঁরা ধর্মঘট করবেন, লাগাতার ধর্মঘট করবেন। আবার কেউ বলছেন এক দিনের প্রতীক ধর্মঘট করবেন। ওরা এখন পর্যন্ত সরকারি ভাবে আমার সঙ্গে দেখা করে নি। সুতরাং তাদের সঙ্গে কথা না বলে কিছু বলতে পারছি না। এমন নয় যে তারা কথা বলবেন না। সুতরাং এই কমিটির রিপোর্ট পর্যন্ত আমরা অপেক্ষা করতে চাই, কমিটির রিপোর্ট প্রকাশিত হলে নিশ্চয়ই আপনাদের সাথে কথা বলব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে এবং আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হল হলদিয়ায় যে সার কারখানা আছে সেটা ১৯৮৬ সাল থেকে বন্ধ। এই সার কারখানা তৈরি করতে ৬০০ কোটি টাকা খরচ হয়েছে, কিন্তু যান্ত্রিক ত্রুটি এবং প্রযুক্তিগত ত্রুটির জন্য এই কারখানা থেকে সার উৎপাদিত হচ্ছে না, লাভজনক ভাবে এই কারখানা চালু করা যাচ্ছে না। সেই কারণে ভূতপূর্ব প্রধান মন্ত্রী রাজীব গান্ধী যখন হলদিয়ায় আসেন তারপর থেকে এই সার কারখানার কাজ বন্ধ করে দেন, অবশ্য শ্রমিকরা বেতন পাচ্ছে। আমরা আশা করেছিলাম এই সরকার কিছু টাকা অনুমোদন করবেন এই কারখানা পুনর্গঠন করার ক্ষেত্রে। জাপানের দুটি বিশেষজ্ঞ সংস্থা রিপোর্ট দিয়েছেন, সেই রিপোর্টে তাঁরা বলেছেন যদি ৫০০ কোটি টাকা খরচ করা যায় তাহলে এই কারখানা লাভজনক ভাবে চালানো যাবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই টাকা অনুমোদন করেন নি। বিশেষজ্ঞদের সুপারিশ মতো যদি ১৫০ কোটি টাকা পাওয়া যায় তাহলে একটা অংশ চালু করা যায়। হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল হচ্ছে। এই সার কারখানা যদি বন্ধ হয়ে যায় তাহলে শিল্পের প্রভূত ক্ষতি হয়ে যাবে। সেজন্য এই কারখানা খোলার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি বামফ্রন্ট সরকারের আমলে একটা সবচেয়ে বড় কেলেঙ্কারির প্রতি। আপনার স্মরণ আছে এই বিধান সভায় এর আগে আলিপুর ট্রেজারী কেলেঙ্কারির কথা ডাঃ মানস ভূঁইয়া এবং আমি তুলেছিলাম। এই হাউসে সেই সময় মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিবের বিরুদ্ধে অভিযোগ উঠেছিল এবং আমাদের অভিযোগের জবাবে সেই সময় ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রী বিনয় চৌধুরী জানিয়ে ছিলেন বি. সি. মুখার্জিকে সভাপতি করে একটা তদন্ত কমিটি তৈরি হয়েছে। প্রায় ২।। বছর হয়ে গেল আজ পর্যন্ত সেই তদন্ত কমিটির রিপোর্ট বিধান সভায় পেশ করা হয় নি যার থেকে এটা মনে করা আমাদের পক্ষে অস্বাভাবিক নয় যে এই রাজ্যের সরকার রাজ্যের জনগণের কাছ থেকে এই আলিপুর নজরতখানা কেলেঙ্কারি লুকোবার চেষ্টা করছেন। কিন্তু সাম্প্রতিককালে

আমরা দেখেছি সেই তদন্ত কমিটির রিপোর্ট বিভিন্ন সংবাদপত্রে ফাঁস হয়ে গেছে এবং সেই রিপোর্টে বলা হয়েছে ২ কোটি ২১ লক্ষ টাকার হিসাব নেই — কন্টিনজেন্সি বিলের নামে পেমেন্ট হয়েছে ১ কোটি ৯৫ লক্ষ ৫৭ হাজার টাকা অথচ অ্যাডভান্স বিল পাওয়া যায় নি, একটা বিল দুবার পেমেন্ট হয়েছে ইত্যাদি এবং কমিটির রিপোর্টে এটা ফাঁস হয়েছে যে পূর্বতন জেলা শাসক বর্তমানে যিনি বিদ্যুৎ সচিব তিনি কমিটির সঙ্গে সহযোগিতা করেন নি। আমরা আপনার কাছে জানতে চাই কবে মন্ত্রী মহাশয় এই রিপোর্ট বিধান সভায় পেশ করবেন এবং এই আলিপুর নজরৎ কেলেঙ্কারি নিয়ে কি ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন সেটা হাউসে জানাবেন এবং কয়জনকে শাস্তি দেওয়া হয়েছে সেটা জানাবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদহ জেলা সবচেয়ে গরিব জেলা। মালদহের আম একটা বড় অর্থকরী ফসল। অত্যন্ত দুঃখের বিষয় গত বছর মালদহে আম হয় নি, এই বছর শতকরা ১০ ভাগ আম হবে না। এই আম না হওয়ার ফলে নিম্ন মধ্যবিত্ত, আমওয়ালারা অত্যন্ত ক্ষতিগ্রস্ত হবে। মালদহের রীতি হচ্ছে মাটিতে আম পড়ে যাওয়ার পর সেই আমের মালিক সকলেই হয়ে যায়, হাজার হাজার লোক সেই আম কুড়িয়ে ৩ মাস তাদের সংসার খরচ নির্বাহ করে।

[3-00 — 3-10 P.M.]

বহু গাড়িওয়ালা, মুটে, মজুর ইত্যাদি লক্ষ লক্ষ লোক কাজ করত। এখানে ১৫ কোটি টাকার ব্যবসা হয়। এবারে ৫ কোটি টাকার ব্যবসাও হবে না। এবারে গ্রামের লোকেরা সম্পূর্ণ ভাবে কর্মচ্যুত হয়েছে। আর পাঞ্চ বলে এক রকম কীটনাশক বেরিয়েছে। মাঠে লোকের কোনও কাজ নেই। ক্ষেত মজুররা মাঠে খাটতে যেতে পারছে না। সমস্ত লোক আজকে অনাহারের সম্মুখীন হয়ে পড়েছে।

## Laying Of Ordinance

### The West Bengal State Health Service Ordinance, 1990.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to lay the West Bengal State Health Services Ordinance, 1990 (West Bengal Ordinance No. 1 of 1990) under Article 213 (2) (a) of the Constitution of India.

## Zero Hour

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে আপনি নিজেও দেখেছেন যে, আমাদের এই বিধানসভাকেও বিদ্যুৎ সঙ্কটের জন্য কিছুক্ষণ স্থগিত রাখতে হয়েছে। স্যার, সারা কলকাতা সহ গোটা রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি এমন এক পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে, রাজ্যের মানুষ এটা

ধরেই নিয়েছে বিদ্যুৎ না থাকাটা নিয়ম হয়ে দাঁড়িয়েছে। আর থাকাটা অবশ্যই আশ্চর্যের বিষয় হয়ে গেছে। না থাকাটাই এখন নিয়ম হয়ে গেছে। অথচ বিদ্যুৎ মন্ত্রী কোনও প্রয়োজন বোধ করেন নি যে, হাউসে এসে এই ভয়ঙ্কর বিদ্যুৎ পরিস্থিতি সম্পর্কে সকলকে অবহিত করা এবং আমরা এটা লক্ষ্য করে দেখছি যে, বিধানসভাকে বারে বারে এড়িয়ে চলবার চেষ্টা করছেন। বিদ্যুৎ মন্ত্রীর এই প্রবনতা আমরা বারে বারে লক্ষ্য করে দেখছি। এর আগে যখন বিধানসভার অধিবেশন ১০ দিনের জন্য চলেছিল, সেই সময়ও আমি বলেছিলাম রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি কোন পর্যায়ে গিয়ে পৌঁছেছে। আমরা মাঝে মাঝে আশার কথা শুনছি, কিন্তু বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি হচ্ছে না। তাই আমি প্রস্তাব করছি, বর্তমান এই বিদ্যুৎ পরিস্থিতির জন্য তাঁকে বিধান সভায় ডেকে এনে ভৎসনা করা হোক।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে হাউসের কাছে তুলে ধরবার চেষ্টা করছি। আমার বিধানসভা এলাকায় রাজা নবকৃষ্ণ স্ট্রীটে মিষ্টান্ন ভান্ডার নামে একটি ছোট্ট মিষ্টির দোকান আছে। গত ২৪/২৫ তারিখে ঐ এলাকার কিছু লোক ওখান থেকে দই কিনে খেয়ে অসুস্থ হয়ে পড়ে। ওখানকার নাগরিক জীবন সুরক্ষার সঙ্গে যুক্ত নাগরিক সমিতি ঝাঁপিয়ে পড়ে অসুস্থদের চিকিৎসার ব্যবস্থা করেন। দোকানের সামনেটা ঘেরাও করে রাখেন। পুলিশ আসে। তারপর কোলাপসিবল গেট টেনে দেওয়া হয়। ৫ ভাঁড় দই পুলিশ থানায় নিয়ে যায়। কালকে কর্পোরেশনে ডেপুটেশন দেওয়া হয়। ওরা বলেন যে, ওদের ফুড ডিপার্টমেন্টের ইন্সপেক্টররা ওখানে সার্চ করে কোনও দই খুঁজে পায় নি। গোটা ব্যাপারটি একটা পরিকল্পিত ভাবে কিছু মুনাফাকারি নিজেদের স্বার্থে ঘটিয়েছে। এই দই প্রতিটি বাঙালীর ঘরে প্রায় প্রতি অনুষ্ঠানেই ব্যবহার করা হয়। এই দইকে সুস্বাদু করে তোলার জন্য ওরা কিছু ভেজিটেবল অয়েল ব্যবহার করে। যারা মোটামুটি ভাল লাভ করেন তারা একটু ভাল বনস্পতি ব্যবহার করেন। বনস্পতি ব্যবহার করার নাম করে কিছু লোক অধিক সস্তার বনস্পতি ব্যবহার করে বেশি মুনাফার আশায় সুস্বাদু করে তোলার জন্য এবং তারা যে বনস্পতি ব্যবহার করে সেটা সাধারণতঃ ডিটারজেন্টে ব্যবহার করা হয়ে থাকে, অর্থাৎ এর থেকে ডিটারজেন্ট তৈরি হয়। কোনও এক পেশেন্ট অজ্ঞান অবস্থা থেকে সুস্থ হয়ে বেরিয়ে আসার পরে আমি তাকে কোয়েশ্চেন করে জানতে পারলাম যে, এই ক্ষেত্রে যে ভেজিটেবল অয়েল ব্যবহার করা হয়েছিল সেটা ডিটারজেন্ট তৈরির জন্য ব্যবহার করা হয়ে থাকে। এ একটা টকসিক তৈরি হয়। ডিটারজেন্ট তৈরির জন্য যে ভেজিটেবল অয়েল ব্যবহার করা হয় সেটা সাধারণতঃ পরিষ্কার করা হয় না। ডিটক্সিকেশন করতে হলে বেশি খরচ হয়। সস্তায় সুস্বাদু করে বিক্রি করতে গেলে কম দামী ডিটারজেন্ট ব্যবহার করতে বাধ্য হয়, এতে মুনাফা বেশি হয়। ঐ দই ২/৩ দিন থানায় থাকে। কর্পোরেশনের ফুড ডিপার্টমেন্ট অ্যানালাইজ করেন যে, ল্যাকট্রিক অ্যাসিড কেমিক্যাল কমবিনেশনের জন্য লাগে এবং তাতে এটা চেঞ্জ হয়ে যায়। এই ল্যাট্রিক অ্যাসিডে ভেজিটেবল অয়েলের কিছু চেঞ্জেস থেকে এটা নির্ণয় করা সম্ভব হয়। আমি এই হাউসে আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, মিউনিসিপ্যাল কর্পোরেশনের কিছু লোকজনের যোগসাজসে মুনাফা খোররা মানুষের অতি প্রয়োজনীয় এই সমস্ত জিনিসপত্রের উপর যেসব জিনিস ব্যবহার করছে কড়া হাতে তার মোকাবিলা করুন। এরা মানুষের ক্ষতি করছে। এই দোকানটিই ১৯৮৫

সালের অক্টোবরে একই ঘটনা ঘটিয়েছিল এবং সেই সময়ও প্রচুর লোক অসুস্থ হয়ে পড়েছিল।

সেখানে কর্পোরেশনের লোকজন এসে যে স্যাম্পল নেয় পরে জানা যায় যে তারা দই নেয় নি, রসগোল্লা নিয়ে গিয়েছেন এবং তারা বলেন রসগোল্লায় কিছু পাওয়া যায় নি। এটা কি করে সুরাহা করা যায় সেটা দেখা দরকার। আইদার ডিটারজেন্টে দেওয়া ভেজিটেবল অয়েল দেওয়া বন্ধ করা হোক অথবা সার্কুলার দিয়ে মানুষকে এ বিষয়ে এডুকেটেড করা হোক। হাউসের মাধ্যমে এবং প্রেসের মাধ্যমে এটা করা হোক। আর তা না হলে বলা হোক দই কেউ খাবেন না। স্যার, আপনার মাধ্যমে হাউসের কাছে এই অনুরোধ রাখছি যে টু এনলাইটেন দি পিপল, টু এডুকেট দি পিপল কিছু ব্যবস্থা নেওয়া হোক।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা থেকে প্রকাশিত একটি সংবাদপত্রে দেখছিলাম যে, কলকাতার রাষ্ট্রীয় পরিবহন চালাতে গত বছর প্রায় ৩৪ কোটি টাকার মতো লোকসান দিতে হয়েছে যেটা ভরতুকির আকারে সরকারকে দিতে হয়েছে। স্যার, এ পর্যন্ত ২২২ কোটি টাকা ভরতুকি দিতে হয়েছে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে। কেন্দ্রে এখন ওঁদের বন্ধু সরকার, তাঁরা পেট্রোল, ডিজেলের দাম বাড়িয়েছেন কাজেই আমার মনে হয় এবারে এই ভরতুকির পরিমাণ আরও বৃদ্ধি পাবে। স্যার, এর সঙ্গে আমরা আরও লক্ষ্য করেছি যে বে-সরকারি বাস ও মিনিবাসের মালিকরা সরকারকে নোটিশ দিয়েছেন বাস বন্ধ করে দেবেন বলে। এ ক্ষেত্রে আমি বলব, সরকার যখন রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে এত টাকা ভরতুকি দিচ্ছেন তখন বে-সরকারি বাস ও মিনিবাসের মালিকদেরও সরকার ভরতুকি দিন যাতে ভাড়া না বাড়ে। সরকার থেকে ভরতুকি দিয়ে প্রাইভেট বাস ও মিনিবাস চালানো হোক।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সমগ্র মন্ত্রী সভার, বিশেষ করে মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গোটা পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়েছে। আমার এলাকার মানুষ বিগত ৫/৭ সপ্তাহ ধরে গম কি জিনিস তা জানেন না। সেখানে চালের বরাদ্দ অতি সামান্য। চিনি কোনও কোনও সপ্তাহে ৭৫ গ্রাম আবার কোনও কোনও সপ্তাহে ৫০ গ্রাম করে দেওয়া হচ্ছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকার দাঁড়িয়ে রয়েছেন। স্যার, এর আগে এই হাউসে আমরা দেখেছি খাদ্য নিয়ে কোনও প্রশ্ন উঠলে মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় উঠে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারকে এক হাত নিতেন এবং বলতেন যে কেন্দ্রীয় সরকার বরাদ্দ বাড়াচ্ছেন না। অথচ বিগত ৪ মাস যাবৎ রেশনিং ব্যবস্থা পশ্চিমবঙ্গে বিপর্যস্ত হয়ে গেলেও এদের বিপ্লবী ভূমিকা কোথায় গেল বুঝতে পারছি না। খাদ্য মন্ত্রী তো বিদেশে চলে গেলেন, এখানে তাঁর সতীর্থ বন্ধু যাঁরা আছেন এবং খাদ্য নিয়ে যাঁরা অনেক আন্দোলন করেছেন, গ্রামের মানুষদের অভাব অভিযোগের কথা বলেছেন তাঁরা আজ নির্বাক কেন, নীরব কেন তা আমি জানতে চাই। তাঁদের কাছে আমার জিজ্ঞাসা, পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা নিয়ে তাঁরা আজ কিছু বলছেন না কেন?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ব্যাপারে এই সভায় শাসক দলের একজন উল্লেখ করেছেন, আমিও সে ব্যাপারে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন যে

আমাদের কংগ্রেস দল নীতিগত ভাবে আনন্দমার্গীদের বিরুদ্ধে। শ্রীমতী ইন্দিরা গান্ধী আনন্দমার্গীদের নিষিদ্ধ বলে ঘোষণা করেছিলেন তবে পরবর্তীকালে সেই নিষেধাজ্ঞা তুলে নেওয়া হয়েছে। কিন্তু সাম্প্রতিককালে এই আনন্দমার্গীদের বিরোধিতার নামে সি. পি. এম. যে তান্ডব পুরুলিয়াতে চালাচ্ছেন সে সম্পর্কে আমি এই হাউসে আগেই উল্লেখ করেছি। কি ভাবে তাদের জমি জোর করে দখল করা হয়েছে, কি ভাবে তাদের দিনের পর দিন ঘেরাও করে রাখা হয়েছে, কি ভাবে পুলিশ গিয়ে আনন্দমার্গীদের আশ্রম ভেঙ্গে দিয়েছে,

[3-10 — 4-00 P.M.] **(Including Adjournment)**

এটা আমরা এই হাউসে আগেও উল্লেখ করেছি এবং এই ব্যাপারে পিপল ইউনিয়ন অব সিভিল লিবার্টি যে রিপোর্ট দিয়েছে সেটাও এই হাউসে উল্লেখ করেছি। কিন্তু সাম্প্রতিককালে বামফ্রন্টের প্রধান শরিক দল সি. পি. এম. যা করেছে এবং এই সরকার যা করেছে তা কোনও রকম সমালোচনার অতীত। তার কারণ একজন মহিলাকে সি. পি. এম. পার্টির লোকেরা পুলিশের সামনে মেরেছে। সেই মহিলা পুলিশের কাছে রিপোর্ট করতে গেলে পুলিশ জানে নি। শুধু তাই নয়, তাকে বিনা আইনে বেলভিউ নার্সিং হোমে নজর বন্ধী করে রেখেছে।

**(At this stage the House was adjouned till 4 P. M.)**

[4-00 — 4-10 P.M.] **(After Adjournment)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ সত্য বাপুলি, আপনার কী বলার আছে বলুন। জিরো আওয়ারে ডাকতে ভুলে গিয়েছিলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বিশেষ ধন্যবাদ, আপনি আমাকে বলতে দিয়েছিলেন। আপনাকে আমি সকালবেলা টেলিফোন করে বলেছিলাম জিরো আওয়ারে আমি কিছু বলতে চাই। আমি আপনাকে যেটা বলতে চাইছি এবং যেটা হাউসের সকলেই অ্যাপ্রিসিয়েট করবেন সেটা হচ্ছে, পি. এল. ও. প্রেসিডেন্ট অনারেবল্ আরাফৎ তিনি কলকাতায় এসেছেন, আমাদের হাউস চলছে, আমরা জানলাম কালকে তাঁকে রাজ্য সরকারের তরফ থেকে একটা সম্বর্ধনা জানানো হবে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব, যখন এই সময় নির্জোট আন্দোলনের একজন নেতা, যিনি ভারতবর্ষের বন্ধু, সেই অনারেবল্ ইয়াসার আরাফৎকে এখানে পেয়েছি, তখন আমাদের বিধানসভায় ওঁকে পাওয়া যায় কী না, যাতে আমরা তাঁকে এই হাউস থেকে সম্বর্ধনা জানাতে পারতাম, সম্মান জানাতে পারতাম। তারপর আমরা খবর পেলাম, নানা রকম প্রটোকলের ব্যাপার আছে। আমি যেটা বলতে চাইছি, আজকে সকলে মিলে এই রকম একজন অনারেবল্ গেস্ট ভারতবর্ষে, এসেছেন, শুধু তাই নয় কলকাতায় এসেছেন, বিশেষ করে যখন বিধানসভা চলছে, আমরা যদি বিধানসভার তরফ থেকে কিছু না করি তাহলে আমাদের কর্তব্যে ত্রুটি থেকে যাবে। আজকে সকলে মিলে যদি চারটি লাইন লিখে অনারেবল্ আরাফৎকে বিধানসভার

তরফ থেকে তাঁকে আন্তরিক ভাবে ধন্যবাদ এবং অভিনন্দন জানাই এবং তিনি কলকাতায় আসার জন্য আমাদের তরফ থেকে অন্তত পক্ষে কয়েকটি লাইন লিখে জানাতে পারি। আমি পুরানো একটা প্রসিডিংস ঘেঁটে দেখলাম, পন্ডিত জওহর লাল নেহেরু যখন লন্ডনে গিয়েছিলেন, তখন সেখানে হাউস চলছিল, তাঁকে সম্মান জানাবার জন্য সেই হাউস থেকে তাঁকে আমন্ত্রণ জানানো হয় এবং তিনি সেখানে হাউসক অ্যাড্রেস করে ঐ হাউজে বক্তৃতাও করেন। আজকে সেটা সম্ভব নয়, সেটা আপনি বলেছেন। কিন্তু নির্জোট আন্দোলনের একজন নেতাকে আমাদের তরফ থেকে সর্ব সম্মত ভাবে একটা রেজোলিউশন করে তাঁর কাছে মিঃ স্পিকারের মাধ্যমে যদি দিতে পারি, কারণ তিনি যখন এসেছেন, সেই সময় আমাদের হাউস চলছে, অথচ আমরা কিছু করলাম না, এটা ভাল দেখায় না। আপনি দক্ষ স্পিকার, আপনি এটা ভেবে দেখুন, হাউস এর সকলের সম্মতি নিয়ে সর্ব সম্মতিক্রমে এই অনারেবল্ গেস্ট আরাফৎ, পি. এল. ও.-র প্রেসিডেন্ট, তাঁকে সম্মান জানানোর ব্যবস্থা করুন। এই সুযোগ যাতে আমাদের হাউস পায় এবং এটা যেন হাতছাড়া না হয়, তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, এটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ব্যাপার তাঁরা প্রটোকল অনুযায়ী প্রোগ্রাম ঠিক করেছেন। উনার স্ট্যাটাস হচ্ছে হেড অব স্টেটস, তাঁর প্রটোকল থাকে, তিনি কোথায় যাবেন না যাবেন এবং সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার পর্যায়ে ঠিক হয়। স্বাভাবিক ভাবে আপনি যখন এই রকম একটা কথা বলেছেন, এই হাউস থেকে সম্মান জানানো উচিত, কারণ তিনি আমাদের রাজ্যে এসেছেন রাজ্য সরকার যা করছেন, অ্যাসেম্বলি থেকে এই সম্পর্কে কালকে একটা প্রস্তাব আনতে পারি। আগামীকাল নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে ওঁকে সম্বর্ধনা জানানো হবে। আপনাদেরও ওখানে যাবার জন্য বোধ হয় নিমন্ত্রণ হয়েছে। আমরা তার আগে কালকে হাউসে মিট করছি। আজকে এখানে অসীম বাবু আছেন, তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলে কালকে একটা রেজোলিউশন ড্রাফট করে আনলে, আমরা তা ইউনানিমাসলি গ্রহণ করব এবং আমি নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে গিয়ে সেটা ওঁর হাতে দেব। বলব, 'আমাদের মেম্বারদের পক্ষ থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি'।

## Discussion and Voting on Demends of Supplementary Grands for the year 1989-90.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার, মহোদয়, আজকে আমাদের এখানে ১৯৮৯-৯০ সালের সাপ্লিমেন্টারি গ্রান্টের যে ডিমান্ড মাননীয় অর্থমন্ত্রী উপস্থাপিত করেছেন আমরা সে সম্পর্কে এখানে আলোচনায় অংশ নেব। এই ডিমান্ডে অর্থমন্ত্রী অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হিসাবে ৪১২ কোটি ১৭ লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকা মঞ্জুর করার প্রস্তাব আমাদের এখানে উপস্থাপিত করেছেন। উনি ১৩ই মার্চ ১৯৮৯ তারিখে ১৯৮৯-৯০ সালের জন্য জিরো ডিফিসিট বাজেট এই সভায় পেশ করেছিলেন। আমাদের মাননীয় অর্থমন্ত্রী গত তিন বছর ধরেই — এ-বছরও — ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেটের কথা বাহবা কুড়বার জন্য বারংবার বলছেন। কিন্তু আমাদের কথা হচ্ছে যে বাজেটে উন্নয়ন নেই, সে বাজেটে ঘাটতিও থাকে না। উন্নয়ন প্রস্তাব না থাকলে স্বভাবতই ঘাটতির প্রসঙ্গ আসে না। কিন্তু আমরা এখানে দেখাবার চেষ্টা করব যে, মাননীয় অর্থমন্ত্রী উপস্থাপিত বাজেটে ঘাটতি থাকে, অত্যন্ত

সুকৌশলে বুদ্ধিমত্তার মাধ্যমে ঘাটতির বিষয়গুলিকে জন-সম্মুখ থেকে কিছুটা আড়াল করার চেষ্টা করেন এবং কিছু কিছু আশা ও প্রতিশ্রুতি দিয়ে অতিরিক্ত অর্থ, সম্পদ সংগ্রহ করার কথা বলেন। অতিরিক্ত সম্পদ সংগ্রহ করার ক্ষেত্রে বাস্তবমুখী দৃষ্টিভঙ্গি অপেক্ষা আশার কথাই তিনি বেশি শোনান। "আমি আশা করছি, আমরা ধরে নিচ্ছি, আমাদের মনে হয়" ইত্যাদি কথা বলে এই ভাবে তিনি বহু কোটি কোটি টাকার হিসাব এই সভার মধ্যে উপস্থাপিত করে থাকেন। এই জাতীয় কথাগুলি বলেই তিনি গতকালও এই সভায় এবারের বাজেট পেশ করেছেন। আগামী কাল থেকে সেই বাজেটের ওপর আলোচনা শুরু হবে এবং আমাদের দলের মাননীয় সদস্যরা নিশ্চয়ই সে বিষয়ে আমাদের বক্তব্য তুলে ধরবেন। তিনি কেবলমাত্র প্রতিশ্রুতির ওপর, আশার ওপর দাঁড়িয়ে ৪ কোটির ওপর টাকা কিভাবে তুলেছেন এবং আগামী দিনে তুলবেন তা আগামী কাল থেকে আমরা আলোচনা করব। আমি আজকে এখানে যে প্রসঙ্গে আলোচনা করতে চাই তা হচ্ছে এই যে, ১৯৮৯-৯০ সালের মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার ৪.৮ প্যারায় মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন, "যেহেতু, অর্থ কমিশন এই বিষয়টির এখনও সুষ্ঠু সমাধান করতে পারেন নি, তাই আমাদের এই প্রয়োজনীয় খরচ বাবদ অর্থ বরাদ্দ করতে হচ্ছে এবং গুরুত্বপূর্ণ বিষয়গুলির জন্য, আংশিক ভাবে হলেও, কিছু অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হচ্ছে। এই কারণগুলির জন্য মোট অতিরিক্ত অর্থ বরাদ্দের প্রয়োজন হয়ে দাঁড়াল ৭৯ কোটি টাকা"।

[4-10 — 4-20 P.M.]

অর্থাৎ ১৯৮৮-৮৯ সালে অতিরিক্ত অর্থ বরাদ্দ ৭৯ কোটি টাকা ধরে একটা পরিকল্পনার কথা আমাদের শুনিয়েছিলেন এবং সেই টাকাটি কি ভাবে তোলা হবে — আমরা দেখেছিলাম উনি বলেছিলেন কন্সাইনমেন্ট ট্যাক্স ডিউরিং ১৯৮৯-৯০ তার থেকে উনি তুলবেন ৩০ কোটি টাকা, ইনক্রিজিং দি রেট অফ প্রসেন ট্যাক্স তার থেকে ১৮ কোটি এবং ইনক্রিজিং দি একসাইজ ডিউটি অন বিয়ার অ্যান্ড ইন্ডিয়ান মেড ফরেন লিকার তার থেকে ৪ কোটি এবং নিউ সেলস ট্যাক্স মেজার থেকে ৮ কোটি টাকা এবং অ্যাডিশন্যাল ট্যাক্স অ্যান্ড ওয়ান টাইম অন মোটর ভিহিকলস এর থেকে ১৯ কোটি টাকা। এটা সম্ভবত আপনার গত বারের অতিরিক্ত সম্পদের জন্য ৭৯ কোটি টাকার পরিকল্পনা ছিল। আমার মনে হয় অতিরিক্ত সম্পদ সংগ্রহ খাতে ৭৯ কোটি টাকা তোলবার পরিকল্পনায় ঐগুলি ছিল আপনার মূল প্রস্তাব। আমি এখন যে কথা বলতে চাই, এই ৭৯ কোটি টাকা তোলার প্রশ্নে আপনার নিশ্চয়ই মনে আছে যে, যে কথা আপনি আপনার বাজেট বক্তব্যে এবারে বলেছেন আমি যদি অ্যাডিশন্যাল ট্যাক্স অ্যান্ড ওয়ান টাইম ট্যাক্স অন মোটর ভেহিকলস এর প্রশ্নে আসি তাহলে আপনার ৫.৮ প্যারাগ্রাফে বাজেট বক্তব্য তুলে আপনাকে বলব, যে রাজ্য সরকার সুবিধা পাবে বলে কিছু জিনিসের উপর বিক্রয় কর প্রবর্তন করেছিলেন কিন্তু সুপ্রীম কোর্ট এই বিধিকে সংবিধান বর্হিভূত বলে রায় দেওয়ার ফলে আজকে টেলিভিশন, ভি. সি. আর., ভি. সি. পি. ইত্যাদির উপর বিক্রয় হারের সমতা প্রস্তাব করতে হচ্ছে, অর্থাৎ আপনি কর বাবদ যে দিক দিয়ে টাকা তোলবার কথা ভেবেছিলেন — আপনার মনে রাখতে হবে — সুপ্রীম কোর্ট আপনার এই জাতীয় পরিকল্পনাকে সম্পূর্ণ ভাবে সংবিধান বর্হিভূত বলে আপনার সেই

পদক্ষেপকে খারিজ এবং বাতিল করে দিলেন। আমাদের এই প্রগতিশীল রাজ্যের পক্ষে যে ভাবে সুপ্রীম কোর্ট আপনার বক্তব্য এবং প্রস্তাবকে খারিজ করে দিলেন তাতে আমাদের মনে হয়েছিল যে এতে ইকনমিক ইউনিটি অফ ইন্ডিয়া বলে আমরা যা বুঝি তা ক্ষতিগ্রস্ত হয়েছিল এবং এতে বাংলার মান এবং আমরা যে প্রগতিশীলতার কথা বলি, রাজ্য ভিত্তিক মানসিকতার যে অর্থ থাকে এবং আমরা যে ধরণের মানসিকতায় বিশ্বাসী — এ ক্ষেত্রে আপনার সেই পদক্ষেপকে, আপনার এই উদ্যোগকে সম্পূর্ণ ভাবে বানচাল করে দিয়েছিল এবং আপনার অতিরিক্ত সম্পদ সংগ্রহের যে উদ্যোগ সেই উদ্যোগের ক্ষেত্রে আপনার প্রচেষ্টা ভয়ানকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল। আপনি আগে আপনার ৫.১৪ প্যারাগ্রাফে বলেছেন যে, প্রতি বছর অন্য রাজ্য থেকে অনেক লরি ট্রাক এই রাজ্যে আসে এবং তার জন্য রোড ট্যাক্স বসানোর প্রস্তাব রাখা হয়েছে — এই ট্যাক্স বাস পিছু ৫ হাজার টাকা এবং ট্রাক পিছু ৩ হাজার টাকা। এই ভাবে ১৯৮৯-৯০ সালে ১৯ কোটি টাকা আদায়ের সুপারিশ করেছেন। কিন্তু সংবিধান বর্হিভূত বলে সুপ্রীম কোর্ট আপনার প্রস্তাবকে বাতিল করে দিল। আপনি তারপরেও একই বাজেট বক্তব্যে নূতন করে পশ্চিমবঙ্গের বাইরের যে সমস্ত বাস, ট্রাক, লরি পশ্চিমবঙ্গে আসে তাদের ক্ষেত্রে আবার ট্যাক্স বসিয়েছেন। আপনার ইনফ্রাস্ট্রাকচারের টাকা আপনি তুলতে পারছেন না, মাত্র ২ কোটি টাকা উঠছে আপনার ইনফ্রাস্ট্রাকচারের জন্য, অথচ উড়িষ্যা প্রতিশোধ মূলক ব্যবস্থা নেবার জন্য পশ্চিমবঙ্গের বাস, ট্রাক — আসাম, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ — পশ্চিমবঙ্গকে টারগেট করে, পশ্চিমবঙ্গের গাড়ি অন্যান্য রাজ্যে ঢুকলে তাদের উপর কর বসানোর খসড়া প্রস্তাব তৈরি করেছে। আপনার ইনফ্রাস্ট্রাকচারে ১৯ কোটি টাকা প্রস্তাবের ক্ষেত্রে ২ কোটি বেশি অতিরিক্ত কর সম্পদ সংগ্রহ করতে পারলেন না, আর উড়িষ্যা মাত্র এক সপ্তাহের মধ্যে আড়াই কোটি টাকা সংগ্রহ করে ফেলল আপনার একটা সিদ্ধান্ত নিয়ে। আপনি যেখানে ১৯ কোটি টাকা তোলবার কথা ভেবেছিলেন, সেখানে আপনার প্রচেষ্টা ব্যর্থ হয়ে গেল। আপনি অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে পারছেন না, আর অন্য রাজ্য আপনার সিদ্ধান্ত উপলক্ষ্য করে এই ভাবে তাদের মুনাফা আদায় করতে শুরু করল। কিন্তু আমদের ক্ষেত্রে তা বাস্তবায়িত হলো না, কারণ হলো চেকপোস্টের দুর্নীতি যা আপনার জানা দরকার। আজকে যারা বাইরে থেকে আসছে তারা চেকপোস্টে ২৫ টাকা দিয়ে ভেতরে ঢুকে পড়ছে। কাজেই যতক্ষণ পর্যন্ত চেকপোস্টগুলির এই দুর্নীতি বন্ধ করতে না পারছেন ততক্ষণ কিছুই হবে না। এই চেকপোস্টগুলির দুর্নীতি সম্পর্কে আমরা প্রত্যেকে নিশ্চয়ই ওয়াকিবহাল আছি। চেকপোস্টের এই দুর্নীতি রোধ করতে পারেন নি বলেই ট্যাক্সের মাধ্যমে, অ্যাডিশনাল ট্যাক্সের মাধ্যমে যে সম্পদ সংগ্রহের কথা গত বছর ছিল, সেই সম্পর্কে যে প্রস্তাব রেখেছিলেন, তা বাস্তবায়িত হয় নি। ১৯ কোটির জায়গায় মাত্র ২ কোটি হয়েছিল সেটা। কনসাইনমেন্ট ট্যাক্স গত বছর ৩০ কোটি তুলবার কথা বলেছিলেন, কিন্তু কেন্দ্রীয় সরকার তার অনুমতি দেন নি বলে সেটাও পারেন নি, যে কথা আপনি পরবর্তীকালে নিজেই ব্যক্ত করেছেন। অর্থাৎ গত বছর অতিরিক্ত সম্পদ সংগ্রহের জন্য যেসব প্রস্তাব করেছিলেন তার অধিকাংশের সঙ্গে বাস্তবের কোনও মিল নেই এবং কোন ক্ষেত্রে সেসব প্রস্তাব বাস্তবে রূপায়িত হয় নি। কাজেই জিরো ডেফিসিট বাজেট বলে কেবল মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করেন, কারণ প্রকৃত পক্ষে জিরো ডেফিসিট বাজেট হয় না। এখন ১৯৯০-৯১ সালের যে বাজেট পেশ করেছেন তাতে বাজেট অ্যাট এ গ্লান্স বলে যে রিপোর্টটা দিয়েছেন তার ৪ নং পাতায় দেখছি টোটাল

রেভিনিউ রিসিট ১৯৮৯-৯০ সালের বাজেটে ছিল ৩৮১৩.০৪ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালের রিভাইজড বাজেটে সেটা ছিল ৩৭৪৯.৫১ কোটি টাকা। টোটাল ক্যাপিটাল রিসিট ১৯৮৯-৯০ সালের বাজেটে ছিল ১৪৭২.৩১ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালের রিভাইজড বাজেটে ছিল ১৪২৩.৩৭ কোটি টাকা। টোটাল রিসিট ১৯৮৯-৯০ সালে ছিল ৫২৮৫.৩৫ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালের রিভাইজড বাজেটে সেটা ছিল ৫১৭২.৮৮ কোটি টাকা। টোটাল এক্সপেনডিচার ছিল ১৯৮৯-৯০ সালে ৫২৮৫.৩৫ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালের রিভাইজড বাজেটে সেটা ছিল ৫২১৮.৬৫ কোটি টাকা। সেই রিপোর্টে ওভার অল ডেফিসিট দেখানো হয়েছে ৪৫.৮৭ কোটি টাকা। অর্থাৎ ১৯৮৯-৯০ সালের বাজেটে ঘাটতির কথা আপনি নিজেই জানিয়েছেন। এই সম্পর্কে আপনার মতামত জানবার আগ্রহে রইলাম।

মিঃ স্পিকার স্যার, এরপর আমি ডিমান্ড ওয়াইজ বক্তব্য উত্থাপন করতে চাই। প্রথমে সাপ্লিমেন্টারি এস্টিমেটের ডিমান্ড নম্বর ৫-এ আসছি। এর হেড অফ অ্যাকাউন্ট হচ্ছে 'ইলেকশন', পেজ নম্বর ২৭। সেখানে ১৯৮৯-৯০ সালের টোটাল বাজেট অস্টিমেটে টাকা ধরা হয়েছিল ১৪৪৮.৪৬ কোটি টাকা। এর মধ্যে কনডাক্ট অফ ইলেকশন খাতে খরচ করেছিলেন ২৫ কোটি টাকা। প্রথমে ধরা হয়েছিল ১৪.৪৮ কোটি টাকা এবং তারপর সাপ্লিমেন্টারি চেয়েছিলেন ১০.৫৬ কোটি টাকা। এই টাকার দ্বারা নির্বাচন পরিচালনা করেছিলেন। এই যে বিপুল পরিমাণ টাকা নির্বাচনের জন্য ব্যয় করেছেন তার দ্বারা আজকে নির্বাচনের নামে পশ্চিমবঙ্গে গণতন্ত্রকে প্রহশনে পরিণত করা হয়েছে। গণতন্ত্রকে প্রহশনে পরিণত করেছেন আপনারা। আজকে এই রাজ্যে গণতন্ত্রের সমাধি হয়েছে। প্রথমে ১৪.৪৮ কোটি টাকা এবং তারপর সাপ্লিমেন্টরি ১০.৫৬ কোটি টাকা — উভয়ে মিলে এই যে ২৫ কোটি টাকা নির্বাচনের জন্য ব্যয় করলেন তার দ্বারা গণতন্ত্রের কাঠামোটা যাতে দুর্বল না হয়, নির্বাচন যাতে সঠিকভাবে পরিচালিত হয় সেদিকে নজর দেওয়া দরকার ছিল, কারণ সংসদীয় গণতন্ত্রের ভিত্তিটাই যদি দুর্বল হয়ে যায় তাহলে নির্বাচনের ব্যাপারটাই প্রহশনে রূপান্তরিত হবে। তাই এ-সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি।

[4-20 — 4-30 P.M.]

কোটি কোটি টাকা যে নির্বাচনের জন্য খরচ হয় সেটা যাতে সুষ্ঠ ভাবে রূপায়িত হয় সেই দিকে নজর দেওয়া দরকার। তারপর আমি আসছি ডিমান্ড নং ১২ যেখানে হেড অন অ্যাকাউন্ট আছে ট্যাক্স অন ভেইকেলস। আপনার এটা জানা দরকার, আপনি নিশ্চই অবহিত আছেন যে এই বিভাগ অর্থাৎ এই মটর ভেইকেলস ডিপার্টমেন্টটা দুর্নীতির একটা আস্তাকুড়। এই মটর ভেইকেলস ডিপার্টমেন্ট সম্পর্কে ১৯৮৪ সালে অশোক মিত্র নিজে বাজেট বক্তৃতায় বলেছিলেন যে শতকরা ৪০ ভাগ গাড়ি মটর ভেইকেলস যে ডিউটি সেটা দেয় না অর্থাৎ ডিপার্টমেন্টের যেটা প্রাপ্য সেটা তারা পেমেন্ট করে না। সুতরাং ৪০ ভাগ গাড়ি মটর ভেইকেলস ট্যাক্স ফাঁকি দেয়। আপনি এর জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাইছেন ১৮ লক্ষ ২৭ হাজার টাকা। আপনার এখানে বলা দরকার যে আপনি যে ডিপার্টমেন্টের জন্য যে হেডে টাকা চাইছেন সেই হেডে আপনার আদায় প্রতি বছর বছর কমছে। আপনার এই হেডে বাজেট পাবলিকেশন নং ১১ অর্থাৎ ১৯৯০-৯১ সালের বাজেট পাবলিকেশনে যেটা দিয়েছেন

তাতে আমরা দেখতে পাচ্ছি আপনার কর আদায় কি রকম হচ্ছে। মটর ভেইকেলসে ১৯৮৬-৮৭ সালে কর আদায় হয়েছে ৩০ কোটি ৫২ লক্ষ ১০ হাজার টাকা, ১৯৮৭-৮৮ সালে সেটা কমে ২৮ কোটি ৩৩ লক্ষ ৯০ হাজার টাকা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে সেটা আরও কমে হল ২৩ কোটি ৯১ লক্ষ ৪৪ হাজার টাকা। আপনার বাজেট পাবলিকেশনে আমরা দেখতে পাচ্ছি প্রতি বছর আপনার কর আদায় কমছে, আপনার আদায় বাড়ে নি। ১৯৮৬-৮৭ সালে যেখানে ৩০ কোটি টাকার বেশি ছিল সেখানে ১৯৮৮-৮৯ সালে সেই কর আদায় কমে দাঁড়িয়েছে ২৩ কোটি টাকা। অর্থাৎ ৭ কোটি টাকা কর আদায় আপনার কমে গেল। অর্থাৎ যে দপ্তরে আপনার আদায় কমে যাচ্ছে সেই দপ্তর পরিচালনার ক্ষেত্রে ব্যয় বেড়ে যাচ্ছে। একদিকে আপনার কর আদায় হচ্ছে না, আদায় কমে যাচ্ছে সেই দপ্তর পরিচালনার ক্ষেত্রে টাকা বরাদ্দ বেশি চাইছেন। ১৯৮৬-৮৭ সালে আপনার দপ্তর পরিচালনার জন্য ব্যয় হয়েছে ১ কোটি ২৫ লক্ষ টাকা, ১৯৮৭-৮৮ সালে ব্যয় হয়েছে ১ কোটি ৫০ হাজার টাকা, ১৯৮৮-৮৯ সালে ব্যয় হয়েছে ১ কোটি ৬৫ লক্ষ টাকা। এবারের বাজেটে আমরা দেখতে পাচ্ছি ৩ কোটি টাকার বেশি আপনি চেয়েছেন। অর্থাৎ এর থেকে আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে ট্যাক্সেস অন ভেইকেলস আপনার যত বেশি কর আদায় হচ্ছে না, প্রতি বছর যত বেশি কর আদায় কম হচ্ছে সেখানে আপনার দপ্তর পরিচালনার ক্ষেত্রে মাথা ভারি প্রশাসন থাকার ফলে আপনি বেশি করে টাকা বরাদ্দ করে যাচ্ছেন। এটাকেই বলে প্রশাসনিক ত্রুটি, দপ্তর পরিচালনার ক্ষেত্রে অযোগ্যতা এবং প্রশাসনিক গাফিলতি। আপনি যে হেডে আরও বেশি করে টাকা চাইবেন আমরা স্বাভাবিক ভাবে সেই দপ্তরের এফিসিয়েন্সির উপর আরও বেশি করে জোর দেব। দপ্তরের আয় যত কমছে, দপ্তর চালানোর খরচ ততো বাড়ছে এবং মটর ভেইকেলস ডিপার্টমেন্ট দুর্নীতির আস্তাকুড়ে পরিণত হচ্ছে। এর জন্য আপনি অতিরিক্ত টাকা চাইছেন এটা কোনও মতেই অনুমোদন যোগ্য হতে পারে না। আমি মনে করি এই ক্ষেত্রে অতিরিক্ত অর্থ বরাদ্দ আপনি যে ভাবে চাইছেন তাতে দূরদৃষ্টির অভাব প্রতিফলিত হচ্ছে। এই টাকা ছোট আকারের হলেও এই বরাদ্দ বৃদ্ধির ক্ষেত্রে আমাদের রিজারভেশন আছে। আপনার এটা জানা দরকার কি পরিমাণ দুর্নীতি পরায়ন কর্মচারী মটর ভেইকেলস ডিপার্টমেন্টে রয়েছে কি জেলার স্তরে কি কলকাতা স্তরে। ডিস্ট্রিক্ট মটর ভেইকেলস ডিপার্টমেন্ট এবং কলকাতা মটর ভেইকেলস ডিপার্টমেন্টে আপনি যদি যান তাহলে সেখানে কান পাতলে শুনতে পাবেন কি ধরণের গুরুতর দুর্নীতির কথা সেখানে ভেসে বেড়াচ্ছে। এর পর আমি আসছি ডিমান্ড নং ১৬ আপনি যেখানে ইন্টারেস্ট পেমেন্টের কথা বলেছেন।

১৯৮৯-৯০ সালের বাজেট এর মধ্যে ইন্টারেস্ট পেমেন্ট আপনি ধার্য করেছিলেন ৫২২ কোটি ৯৪ লক্ষ ১৫ হাজার টাকা এই হেডের উপরে। অর্থাৎ সুদ হিসাবে আপনাকে ঐ পরিমাণ টাকা দিতে হয়েছে। এবারে আপনি চাইছেন আরও ৪ কোটি ৬১ লক্ষ ৬২ হাজার টাকার বেশি পরিমাণ টাকা। অর্থাৎ বাজার থেকে গৃহীত লোন-এর জন্য আপনাকে মোট দিতে হচ্ছে ৫২৭ কোটি ৫৫ লক্ষ ৭৭ হাজার টাকা। আপনি ইন্টারেস্ট দিচ্ছেন ৫২৭ কোটি টাকা। আমি অভিযোগ করি এটা একটা ব্যাঙ্কক্রাপ্সি। এই যে বিপুল পরিমাণ টাকা ৫২৭ কোটি ৫৫ লক্ষ ২৭ কোটি টাকা, এটাকে আমি অভিযোগ জানিয়ে বলছি যে এটাকে একটা ব্যাঙ্কক্রাপ্সির সঙ্গে তুলনা করা যায়। এই যে বিপুল পরিমাণ ইন্টারেস্ট পেমেন্ট করতে

হয়েছে, ১৯৮৯-৯০ সালের বাজেট-এ ইন্টারেস্ট পেমেন্টের পরে আজকে আপনি আবার অতিরিক্ত অর্থ বরাদ্দ-এর অনুমতি চাইছেন — আমার মনে হয়, এ সম্পর্কে আপনি আপনার মতামত ব্যক্ত করবেন। আপনি আপনার মতামত দিয়ে বিস্তৃত ভাবে আমাদের অবহিত করবেন। আমি এবারে আসতে চাই ডিমান্ড নাম্বার ২০-তে। আপনি ট্রেজারি অ্যান্ড অ্যাকাউন্টস অ্যাডমিনিস্ট্রেশন এর জন্য বরাদ্দ চাইছেন ৩ কোটি ১৮ লক্ষ ২ হাজার টাকা। আমি আপনাকে বলতে চাই যে ট্রেজারি আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে তা আপনি তো জানেন। আলিপুর ট্রেজারি কেলেঙ্কারীরর ব্যাপারে বি. সি. মুখার্জি কমিশনের রিপোর্ট আড়াই বছর পরে এখনও উপস্থাপিত করা হল না। এই অবস্থার পরেও আপনি ট্রেজারি অ্যাডমিনিস্ট্রেশনের জন্য আরও অতিরিক্ত বরাদ্দ চাইছেন ১৯৮৯-৯০ সালের জন্য। তারপরে আপনি টাকা চাইছেন ট্রেজারি অ্যাকাউন্টস অ্যাডমিনিস্ট্রেশনের জন্য। ট্রেজারি অ্যাডমিনিস্ট্রেশন আজকে কোন জায়গায় এসে পৌঁছেছে? আলিপুর নজরাৎখানা কেলেঙ্কারি এবং বি. সি. মুখার্জি কমিশন, যেখানে প্রাইমাফেসিতে দেখা গিয়েছে ৭৫ লক্ষ টাকা তছরূপ হয়েছে, যেটি গঠিত হয়েছিল, আজকে সেই কমিশন আড়াই বছর অতিক্রান্ত হয়ে যাবার পরেও এখানে উপস্থাপিত করা হল না। আমি আশা করব, সাপ্লিমেন্টারি গ্রান্টস এই হেডে টাকা দেবার সঙ্গে সঙ্গে বিভিন্ন স্থানে যে সমস্ত ট্রেজারি কেলেঙ্কারীগুলি হয়েছে সে সম্পর্কে আপনি আরও অ্যাডমিনিস্ট্রেটিভ মেজার্স নেবেন এবং বি. সি. মুখার্জি রিপোর্ট আমাদের কাছে উপস্থাপিত করবেন। আশা করব, এই বিধানসভা চলাকালীন এটা আমাদের কাছে উপস্থাপিত করবেন। এটি আপনার কাছে আমাদের দাবি এবং প্রস্তাব। এরপর আমি আসছি ডিমান্ডে, যেখানে আপনি পুলিশের জন্য সাপ্লিমেন্টারি গ্রান্ট চাইছেন। আগে আপনাদের স্লোগান ছিল যে শিক্ষা খাতে ব্যয় বাড়াও এবং পুলিশ খাতে ব্যয় কমাও। আজকে এটা কোন পর্যায়ে এসেছে? বাজেট অস্টিমেটে এই খাতে টাকা ধরা ছিল ২৪০ কোটি ২৪ লক্ষ ৫০ হাজার টাকা। সাপ্লিমেন্টারি গ্রান্টসে অতিরিক্ত বরাদ্দ চেয়েছেন প্রায় ৩৫ কোটি টাকার মত। পুলিশের জন্য অতিরিক্ত টাকা সাপ্লিমেন্টারি গ্রান্টস চাইছেন। আগে স্লোগান ছিল, যেকথা আমি আগে বলছিলাম শিক্ষাখাতে ব্যয় বাড়ানোর বদলে আমরা এবারে দেখলাম শিক্ষাখাতে বরাদ্দ আপনি কমিয়ে দিয়েছেন। কিন্তু পুলিশ খাতে বরাদ্দ অবশ্যই বাড়ছে। সাপ্লিমেন্টারি গ্রান্টসে এই যে টাকা চাইছেন, এই বিপুল পরিমাণ অর্থ ব্যয় করে পশ্চিমবাংলায় কী ধরণের পুলিশ বাহিনী তৈরি করেছেন? তৈরি করেছেন একটা পঙ্গু মেরুদন্ডহীন সি. পি. এম.-এর তল্পীবাহক তৈরি করেছেন। এমন একটা পুলিশ বাহিনী আপনি তৈরি করেছেন যার ব্যর্থতার কথা সর্বজনবিদিত। এই পুলিশের জন্য অতিরিক্ত টাকা বরাদ্দ করার অনুমতি এই সভা আপনাকে দেবে না। কারণ এই পুলিশ ছাত্র, যুবক, শ্রমিক কৃষক সকলকে হত্যা করেছে। এই পুলিশই কিছু দিন আগে হাওড়াতে দুজন ছাত্রকে গুলি করে হত্যা করেছে। এই পুলিশের জন্য অতিরিক্ত টাকা বরাদ্দের কথা আপনি কী ভাবে ভাবছেন? কলকাতার পুলিশ এখনও স্টোনম্যানকে ধরতে পারে নি। আপনি এখন এই পুলিশের জন্য অতিরিক্ত বরাদ্দ চাইছেন। কলকাতার পুলিশ স্টোনম্যান ধরতে গিয়ে একশ-র মতো পাগল ধরে নিয়ে এসেছিল। এরা রোজই বলে স্টোনম্যান ধরা পড়েছে। যাকে ধরে আনে তাকে পরীক্ষা করে দেখা যায় প্রকৃত অর্থে সে স্টোনম্যান নয়। কলকাতার পুলিশ কমিশনার টি. ভি. ইন্টারভিউতে বলেছেন যে আমরা পেরে উঠছি না। আমরা বোম্বেতে যাব, সেখান থেকে কিছু চিন্তাধারা নিয়ে আসব এবং দেখব যে

স্টোনম্যানকে ধরা যায় কি না।

[4-30 — 4-40 P.M.]

সুতরাং সেই পুলিশ আজকে সমাজ বিরোধী আঁতাতকে তোয়াজ করছে এবং এটা সর্বজন বিদিত হয়ে গেছে যে এই পুলিশ সরকারি দলকে তোয়াজ করছে এবং বিরোধী দলকে আক্রমণ করবার একটা প্রবনতায় এই পুলিশ বাহিনী এক নারকীয় চাল চালছে। সেখানে সেই পুলিশের উপর অতিরিক্ত আর্থিক ব্যয় বরাদ্দ দেওয়ার প্রস্তাবে আমরা কখনওই সমর্থন করতে পারি না। কারণ পুলিশকে আর এই রাজ্যের মানুষ নির্ভর করতে পারছে না। সুতরাং আমরা মনে করি এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ না চাপিয়ে পুলিশকে বোঝান যে অন্তত কোথাও কোথাও সরকারি উদ্যোগে কিছু কিছু অসুবিধার মধ্যে থেকেও কাজ করতে হবে। তাঁদের যোগ্যতা আরও বাড়াতে হবে। তাঁদের এফিসিয়েন্সি আরও বাড়াতে হবে। কেবল সাপ্লিমেন্টারি গ্রান্টে তাঁদের সুযোগ সুবিধা বাড়াতে হবে এই দিকে নজর দিলে চলবে না। অতীতে তো আপনাদেরই শ্লোগান ছিল যে শিক্ষা খাতে ব্যয় বাড়ান, পুলিশ খাতে ব্যয় কমান। আমি আবার সেই শ্লোগান আপনাকে মনে করিয়ে দিচ্ছি। আপনি অবশ্য সেই শ্লোগানের অংশীদার ছিলেন না। আপনি রাজনীতির ঝান্ডা নিয়ে আসেন নি, আপনি আপনার বিদ্যা বুদ্ধি দিয়ে এসেছেন। আপনি যে ঝান্ডা তুলে প্রতিনিধিত্ব করতে এসেছেন তাতে অতীতের শ্লোগান নেই, অতীতের মানুষদের সেই কথা ধ্বনিত হয় নি। আপনারই দল অতীতে যে শ্লোগান দিয়েছিলেন যে শিক্ষা খাতে ব্যয় বাড়ান, পুলিশ খাতে ব্যয় কমান তারই প্রতিফলন হিসাবে আপনি আপনার দলের পক্ষ থেকে এই ব্যাপারে একটু নজর দিন। তারপরে আমি আসব ডিমান্ড নং ২৫ — এখানে আপনারা কি করলেন? আপনারা ৪০ লক্ষ টাকা রাখলেন রাজ্যপালের বাড়ি সাজগোজ করানোর জন্য। এটা কি? আপনারা বলছেন

A sum of Rs. 40 Lakhs is required for beautification of Raj Bhavan.

আপনি রাজভবন সাজানোর জন্য এক বছরে আরও অতিরিক্ত ৪০ লক্ষ টাকা রাখলেন। কেন মুখ্যমন্ত্রী রাজভবনে থাকেন বলে কি এই এক বছরের জন্য ৪০ লক্ষ টাকা রাখা হল। রাজভবনের বিউটিফিকেশনের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ আনা হল। আজকে এই রাজভবন সাজানোর জন্য এই অতিরিক্ত ৪০ লক্ষ টাকা সাপ্লিমেন্টারি গ্রান্ট কখনওই কোনও অবস্থাতেই মেনে নেওয়া যায় না। আপনারা কৃষকদের কৃষি ঋণ কমানোর ক্ষেত্রে কোনও সাপ্লিমেন্টারি গ্রান্ট আনেন নি। আপনারা সমবায় ঋণের ক্ষেত্রের কি ব্যবস্থা করলেন, কত টাকা এতে বরাদ্দ করলেন? আর রাজভবন সাজানোর জন্য ৪০ লক্ষ টাকা বরাদ্দ করছেন এটা আমাদের মেনে নিতে হবে? সুতরাং আপনি যদি এই সাপ্লিমেন্টারি গ্রান্টের ব্যাপারে আমাদের মতামত চান তাহলে আমরা বলব এই ব্যয় বরাদ্দ আপনি প্রত্যাহার করে নিন। এরপরে আমি ডিমান্ড ৩২ আসছি — ডিমান্ড নং ৩২ দেওয়া আছে মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেলথ এবং হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের জন্য ১৯৮৯ সালে ২৩১ কোটি ১৫ লক্ষ ৩০ হাজার টাকা ধার্য করেছিলেন। কিন্তু এবারের সাপ্লিমেন্টারিতে এনেছেন ২৭

কোটি ৭৩ লক্ষ ৬৯ হাজার টাকা। আপনি কি কোনও দিন হাসপাতালগুলি গিয়ে দেখেছেন সেখানে কি অবস্থা, আপনি একবার পরিবহন দপ্তরের দায়িত্ব নিয়ে ট্রাফিক কনস্টেবেলের দায়িত্ব পালন করেছিলেন। আমরা এর প্রশংসাও করেছিলাম এবং স্পটে দু একবার দেখাও হয়েছিল। অর্থ দপ্তরের সঙ্গে পরিবহন দপ্তরের কিছু দিনের ভারপ্রাপ্ত থেকে আপনি দায়িত্বপূর্ণ ভূমিকা পালন করেছিলেন। আমরা সমর্থন করেছিলাম হাসপাতালগুলি যেন একেবারে নরক কুন্ড হয়ে আছে। আপনি হাসপাতালে — সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সকে অবিলম্বে তুলে মেডিক্যাল স্টোর রুম করে দিন তা না হলে সেখানকার ঔষুধগুলি বর্তমানে কি অবস্থায় আছে সেই জিনিসটা চোখে না দেখলে আপনি বিশ্বাস করতে পারবেন না। হাসপাতালগুলি একেবারে নরক কুন্ডে পরিণত হয়েছে। হাসপাতালগুলিতে শৃঙ্খলার অভাব, হাসপাতালগুলিতে ইউনিয়ন বাজী হচ্ছে, পথ্য এবং ঔষুধের ঘাটতি হচ্ছে, কর্মবিমুখতা দেখা দিয়েছে, সব মিলিয়ে এখন অবস্থা ভয়ঙ্কর। হাসপাতালগুলিতে আজকে লক্ষ লক্ষ টাকা খরচ করে মেশিন কেনা হচ্ছে সেইগুলি ব্যবহার হচ্ছে না, আপনি মেডিক্যাল কলেজগুলিতে চলুন আমি আপনাকে দেখাব। ২০ লক্ষ টাকা খরচ করে একটা এক্স-রে মেশিন রাখা হয়েছে গত দুই বছর ধরে কিন্তু কোনও ইনস্টল হচ্ছে না স্থানাভাবের জন্য। দুই বছর ধরে মেশিন অকেজো হয়ে পড়ে আছে। বিধানসভার সর্বদলীয় কমিটির পক্ষ থেকে আমি নিজে গিয়েছিলাম — স্বাস্থ্য কমিটির পক্ষ থেকে — সেখানে আমি অনুসন্ধান করে দেখে এসেছি, এই অবস্থা শুধু মেডিক্যাল কলেজে নয়, নীলরতন সরকারে নয়, ন্যাশনাল মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটালে নয় বিভিন্ন জায়গাতে এই যে বিভিন্ন খাতে স্বাস্থ্য খাতে যত টাকা বরাদ্দ করা হচ্ছে বিভিন্ন মেশিনের জন্য সেই মেশিনগুলি কিন্তু অকেজো হয়ে পড়ে আছে স্থানাভাবের জন্য। এক্স-রে মেশিন যেটা সবচেয়ে প্রয়োজনীয় বিভিন্ন হাসপাতালে — যে এক্স-রে করার জন্য সাধারণ মানুষকে ১/২ মাস অপেক্ষা করতে হয় — যেটা ২০ লক্ষ টাকা ব্যয়ে আনা হচ্ছে, সেই মেশিনগুলি ঠিকমত কাজ করতে পারছে না, ব্যবহার হতে পারছে না টেকনিক্যাল ম্যানের অভাবে। মেশিনগুলি ঠিকমত অপারেট করা যাচ্ছে না। এর ফলে আমাদের মনে হচ্ছে যে এতে সমস্ত টাকাগুলি অর্থদন্ড হচ্ছে। আমি আশা করব আপনি এই দিকটার প্রতি বিশেষ ভাবে নজর দেবেন। যেমন করে আপনি ট্রাফিকের নিয়ন্ত্রণ করতে — দায়িত্ব পেয়ে — পথে নেমেছিলেন, তেমনি ভাবে আপনি হাসপাতালগুলি দেখতে পথে নামুন। যেমন আপনাকে পরিবহন মন্ত্রী অনুমোদন করেন নি এবং পরবর্তীকালে আপনি সেই পথ থেকে সরে গিয়েছিলেন, কিন্তু হাসপাতালগুলি যেখানে দৈনন্দিন চিকিৎসার সমস্যায় জড়িত সেখানে আপনি হাসপাতালগুলি দেখে আসুন। সেখানে আজকে ইউনিয়ন বাজী হচ্ছে, শৃঙ্খলার অভাব, ঔষুধের ঘাটতি 'দেখা যাচ্ছে। ফলে যে পেশেন্টের যে ঔষুধের দরকার সেটা সে পাচ্ছে না। কেন পাচ্ছে না? রাজ্যের স্মল স্কেল ইন্ডাস্ট্রিগুলিকে উৎসাহ দেবার জন্য আপনারা খোলা বাজার থেকে ঔষুধ কিনতে পারেন না। কিন্তু সরবরাহ ঠিকমতো না থাকায় দ্বিগুন, তিনগুন দামে ঔষুধ কিনতে হচ্ছে। কিন্তু একটা কথা ভাবতে হবে খোলা বাজারে যে ঔষুধ পাওয়া যাচ্ছে সরকার তা দ্বিগুন, তিনগুন দাম দিয়ে কিনছে — সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স — ফলে আমরা দেখতে পাচ্ছি যে ঔষুধ যখন দরকার হচ্ছে তখন প্রয়োজনীয় ঔষুধ হাসপাতালগুলি কিছুতেই দিতে পারছে না। জীবনদায়ী ঔষুধ বা কিছু বেশি দামী ঔষুধ সেইগুলি ভাবা আমাদের বাতুলতা। এর পরে আপনাকে আমি গ্রামাঞ্চলের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির দিকে

নজর দিতে বলব। গ্রামাঞ্চলের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে প্রয়োজনের তুলনায় ঔষুধ সরবরাহ অতি নগণ্য। সুতরাং এই দিকটার প্রতিও নজর দেওয়ার প্রয়োজন আছে। হাসপাতালের ঔষুধ, পথ্য-এর জন্য আপনি টাকা বাড়ান তাতে আমাদের আপত্তি নেই, সাপ্লিমেন্টারি গ্রান্টের টাকা যত বেশি পারেন, এই দপ্তরের জন্য আনুন, কিন্তু তাতেও আমার আপত্তি নেই। কিন্তু এই টাকা সঠিকভাবে খরচ হচ্ছে না অথচ সেই টাকা হাসপাতালগুলির মধ্যে পৌঁচাচ্ছে কিনা — প্রাইমারী হেলথ সেন্টার, সাবসিডিয়ারী হেলথ সেন্টারে — সেদিকে নজর দিন। এবারে আমি আসতে চাই ডিমান্ড নম্বর ৩৭-এতে আরবান ডেভলপমেন্টের জন্য নবম অর্থ কমিশন থেকে ৭৬ কোটি ২২ লক্ষ ৫০ হাজার টাকা পেয়েছেন। ৫০ কোটি টাকা পেয়েছেন বস্তি উন্নয়নের জন্য। আপনাদের কলকাতা কর্পোরেশনের মেয়র সংবাদপত্রে বলেছেন নবম অর্থ কমিশনের ৫০ কোটি টাকার অর্দ্ধেক টাকাও খরচ করতে পারব না ৩১শে মার্চের মধ্যে।

[4-40 — 4-50 P.M.]

নবম অর্থ কমিশনে যে নগরোন্নয়নের জন্য যে টাকা বরাদ্দ করেছিলেন সেই টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে হবে। কলকাতা কর্পোরেশনের মেয়র প্রকাশ্যে বলেছেন যে, ৩১শে মার্চের মধ্যে টাকা খরচ করা যাবে না। তা হলে নগরোন্নয়নের জন্য ৫০ কোটি ৩১শে মার্চের মধ্যে খরচ করবার কথা ছিল, কিন্তু কলকাতা কর্পোরেশনের মেয়র বলছেন যে তিনি টাকা খরচ করতে পারবেন না, তিনি বলছেন আমি সময় চেয়ে নেব। এই সময় প্রকৃত অর্থ দেওয়া সম্ভব কি না সেটা অমরা জানতে চাইছি। ৩১শে মার্চের মধ্যে টাকা খরচ না করতে পারলে কি হয় এই ব্যাপারে আমার জ্ঞান খুবই সম্যক। নগরোন্নয়ন সম্বন্ধে চার্লস ক্যুরিয়ার কমিশন বলছে, আমরা সংবাদপত্রেও দেখেছি সি. পি. এম. দল ২০০ কোটি টাকা স্থাবর সম্পত্তি করেছে, শহরন্নোয়নের কাজ স্তব্ধ করে দিয়েছে এবং যার ফলে নবম অর্থ কমিশনের এই যে টাকা, তাঁদের যে রেকমেন্ডেশন প্ল্যান চার্লস ক্যুরিয়ার কমিশনে তাঁরা ড্রাফ্ট প্রোপোজাল প্লেস করলেন না। নন-ডেভেলপমেন্টে প্ল্যানে ইরেগুলার পারপাস হয়ে গেল। আজকে আমার মনে হয় এবং আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি কারা, রেভিনিউ ইস্টিলিজেন্স ডিপার্টমেন্ট সি. পি. এম. দল তথা শাসক দলের ২০০ কোটি টাকার স্থাবর সম্পত্তি সম্পর্কে যে ভাবে অভিযোগ এনেছেন সেই সম্পর্কে আপনার মতামত আমি জানবার জন্য আগ্রহী রইলাম। এর পর আমি আসতে চাইছি সোস্যাল ওয়েলফেয়ার, নিউট্রিশন অ্যান্ড রিলিফ অন অ্যাকাউন্ট অফ ন্যাচারাল ক্যালামিটিজ, এর কার্যের জন্য বরাদ্দ চেয়েছেন। এই সরকারের দুর্নীতি সর্বজনবিদিত, এই নিয়ে নূতন করে বলবার কিছু অবকাশ থাকে না। এর পর আমি যেটা বলছি সেটা হচ্ছে রাজ্য সরকারের পরিবহন, এবং পরিবহন ব্যবস্থা কি ভাবে ভরতুকি দিয়ে চলছে — ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট ভরতুকি দিয়ে চলছে, এর লস ১৯৮৭-৮৮ সালে ২২,২৫১.৯৫ লাখ টাকা, এন. বি. এস. টি. সি.-এর লস ৮৭-৮৮ সালে ৭,১২৫.৮২ লাখ টাকা, এস. বি. এস. টি. সি.-এরও ভরতুকি দিয়ে চলছে এখানেও লস হচ্ছে ২,১৬৯.২৩ লক্ষ টাকা। ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানীতে লস হচ্ছে ৬,১৭৪.৫০ লক্ষ টাকা। স্যার আপনি দেখুন, ১৯৮৮-৯০ সালের স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স এর পেজ ১৩২.১৩৩ সরকার পরিচালনাধীন সমস্ত .পরিবহন সংস্থাগুলিতে কি পরিমাণ লস চলছে? তার একটা বিস্তৃত

বিবরণ এখান থেকে পাওয়া গেল। তো এই অবস্থায় স্যার, পরিবহনে টাকা দিয়ে কি হবে? তারপর স্যার দেখুন, ২৯১টি ডবল ডেকার বাস কিনেছেন এই রাজ্য সরকার, কিন্তু ২৯১টি বাসই অকেজো হয়ে পড়ে রয়েছে বিভিন্ন ডিপোতে। ১৯৮২-৮৪ সালের মধ্যে ২৩ কোটি ৭৩ লাখ টাকা খরচা করে ২৯১টি বাস কেনা হয়েছিল। এর জন্য রাজস্বে ক্ষতি হয়েছে ১৭ কোটি ৭৩ লক্ষ ২০ হাজার টাকা। আমি আশা করি হাউসকে বিভ্রান্ত না করে এই সম্পর্কে সঠিক তথ্য দেওয়া হবে। এই ব্যাপারে বিস্তৃত ধারণা আমার নেই। আজকে ২৯১টি ডবল ডেকার বাস এমন জায়গা থেকে কেনা হয়েছে বা কিনে এনেছিলেন যে ২৯১টি বাসই অকেজো হয়ে গেল। রাজস্বের ক্ষতি হল। এই রাজস্বের ক্ষতি করে এই পরিবহন, বিশেষ করে যাঁরা পরিচালনা করছেন তাঁদের অযোগ্যতার পরিচয় দিয়েছে বলে আমি মনে করি, তার জন্য অর্থাৎ এই পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য সাপ্লিমেন্টারি গ্র্যান্ট দেওয়া যায় না। আমি জানতে চাইছি যে কার বা কাদের সিদ্ধান্তে এই ২৯১টি বাস কেনা হয়েছিল এবং কাদের এই সিদ্ধান্তের জন্য আমাদেরকে গুণাগার দিতে হল ১৭ কোটি ৭৩ লক্ষ টাকা? এর পরেও কি পরিবহন মন্ত্রী পরিবহন দপ্তরের দায়িত্বে থাকবেন? তিনি কিছুদিন আগে বললেন যেসব বাসগুলি না কিনলেই ভাল হত। এই ২৯১টি ডবল ডেকার বাস কেনার পিছনে কোনও গভীর চক্রান্ত আছে কি না এবং এই পরিমাণ রাজস্বের ক্ষতি করে কে এই দায়িত্ব গ্রহণ করবে?

এরপরে আমি আরেকটা মজার ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ডিমান্ড নং ৮০ সবচেয়ে হাস্যকর ব্যাপার করেছেন, এটা আপনি কি করে করলেন বুঝতে পারছি না। ডিমান্ড নং ৮০, পেজ ১২০ আপনি খুলে দেখুন এনভারমেন্টাল ইমপ্রুভমেন্ট অফ স্লামস তাঁর পরিবেশ দূষণের জন্য আপনাকে নবম ফাইনান্স কমিশন আড়াই কোটি টাকা দিলেন। আপনি সেই টাকা দিয়ে পারচেজ অফ বাস করলেন। বস্তিকে দূষণ মুক্ত করবার কোনও ব্যবস্থা আপনি করলেন না। বস্তিতে কি পরিবেশ দূষণ নেই? আপনি সমস্ত বইয়ের মধ্যে সাপ্লিমেন্টারি গ্রান্টেসে এই পাতায় যেটা উল্লেখ করেছেন এই কথা যদি আপনার বন্ধু সরকারের পরিবেশ মন্ত্রী জানতে পারেন তাহলে আপনাদের সঙ্গে তিনি সম্পর্ক ত্যাগ করতে পারেন। পরিবেশ দূষণের জন্য নবম ফাইনান্স কমিশন।

The additional provision is required for implementation of purchase of buses under the Scheme Expenditure on slum clearence, Environmental improvement of slums and provision of basic amenities as recommended by the 9th Finance Commission.

পরিবেশ দূষণের জন্য বরাদ্দকৃত টাকায় আপনি বাস কেনার জন্য বরাদ্দ করে দিলেন, ভাবলেন এই মোটা বইয়ের ভিতর এটা ঢুকিয়ে দিলে চলে যাবে, এ ব্যাপারে কার আর দৃষ্টি আকৃষ্ট হবে। এটা আপনি গর্হিত অপরাধ করেছেন। আজকে বস্তিতে বস্তিতে কি পরিস্থিতির উদ্ভব হয়েছে সেটা আপনি বস্তিতে গেলে উপলব্ধি করতে পারতেন। নবম অর্থ কমিশন বস্তি পরিবেশকে দূষণ মুক্ত করার জন্য যে টাকা বরাদ্দ করেছেন সেই টাকা আপনি বস্তি উন্নয়নের জন্য যদি বরাদ্দ করতেন তাহলে ভাল করতেন। এর পরে আমি আসতে চাই ৯৬ নং ডিমান্ডে যেখানে বসুমতি পত্রিকাকে ৩০ লক্ষ টাকা ভরতুকি দেওয়ার জন্য সাপ্লিমেন্টরি গ্রান্টে

বলেছেন। বসুমতি কাগজ চলুক আমরাও চাই। কিন্তু বসুমতি কাগজকে আপনারা দলীয় মুখপত্রে পরিণত করেছেন। আপনার হিসাব অনুযায়ী এবারের বাজেটে বলেছেন যে বসুমতিকে আপনি ৩৪৯ লক্ষ টাকা ভরতুকি দিচ্ছেন। তাই আপনার কাছে আমার আবেদন যে দক্ষ পরিচালন ব্যবস্থায় দলীয় প্রভাবমুক্ত একটা সংবাদপত্র হিসাবে বসুমতিকে আত্মপ্রকাশ করতে দিন। ৩৪৯ লক্ষ টাকা ভরতুকি দিয়ে বসুমতিকে দলীয় সংবাদপত্রে রূপান্তরিত করার জন্য প্রতি বছর ভরতুকির পরিমাণ বেড়ে যাচ্ছে। অনেক দৈনিক সংবাদপত্র বসুমতির পরেও আত্মপ্রকাশ করে পশ্চিমবঙ্গে নিজেদের স্থান দখল করে নিতে পেরেছে কিন্তু বসুমতি সংবাদপত্র প্রতিনিয়ত পিছিয়ে পড়ছে, আর আপনি তাঁকে ৩৪৯ লক্ষ টাকা ভরতুকি দিয়ে চলেছেন। এই সম্পর্কে নিশ্চয় আপনি ভাববেন। আপনি বিদ্যুতের জন্য সাপ্লিমেন্টরি গ্রান্ট চাইলেন না, কৃষি ঋণ মকুবের জন্য কোন সাপ্লিমেন্টরি গ্রান্ট চাইলেন না, বেকার যুবকদের কর্মসংস্থান-এর জন্য কোন সাপ্লিমেন্টরি গ্রান্ট চাইলেন না। আপনি সমস্ত কিছু মিলিয়ে আজকে যে সাপ্লিমেন্টরি গ্রান্ট পেশ করেছেন তাতে দূরদৃষ্টির অভাব পরিলক্ষিত হয়েছে। একটা বাজেট তৈরি করার সময় ফারসাইটনেস ঠিক রাখতে হয়। যদি আপনাদের ফারসাইটনেস ঠিক থাকত তাহলে ৪১২ কোটি ১৭ লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকার সাপ্লিমেন্টরি গ্রান্টস আজকে উপস্থিত করতে হত না। তাই আপনার কাছে আবেদন এর থেকে কিছু কিছু সাপ্লিমেন্টরি গ্রান্টস প্রত্যাহার করে নিন, এই বলে আপনার এই উপস্থাপিত গ্র্যান্টের বিরোধিতা করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্টস এবং সাপ্লিমেন্টরি বাজেট প্লেস করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি সামান্য দু চারটি কথা বলব। ওঁরা প্রায় ৪২ বছর কেন্দ্রীয় সরকারে ছিলেন এবং এতদিন ধরে থেকে দেশটাকে কালো টাকার হাতে তুলে দিয়েছেন। এই ভাবে কালো টাকার হাতে দেশটাকে তুলে দিয়ে গোটা দেশটাকেই একেবারে জাহান্নামে পাঠিয়ে দিয়েছেন। যার ফলে একচেটিয়া পুঁজিপতিদের ক্ষমতা বাড়ছে, বিদেশি পুঁজির অঙ্ক বাড়ছে। এই রকম একটা জরুরি সঙ্কটময় পরিস্থিতির মধ্য দিয়ে অর্থমন্ত্রী বাজেট পেশ করেছেন। ভারতবর্ষকে বাদ দিয়ে যদি পশ্চিমবাংলার কথা বলতে পারতেন তাহলে হয়ত ওরা খুশি হতেন। কিন্তু ঘটনা হচ্ছে এই যে, গোটা ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে পশ্চিমবঙ্গ ওতঃপ্রোত ভাবে জড়িত। কারণ, পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য। তাই সারা ভারতবর্ষ যদি এগোতে না পারে তাহলে পশ্চিমবাংলা কখনই এগোতে পারে না, সে বাধা পেতে বাধ্য। সেই জন্য আমি বলতে চাই যে, কালো টাকা বাড়ার সঙ্গে সঙ্গে কেন্দ্রে ওরা ঘাটতি বাজেট পেশ করতেন এবং এই ঘাটতি পূরণের জন্য নোট ছাপাতেন। এই নোট ছাপানোর ফলে জিনিসপত্রের দাম বাড়তে বাধ্য এবং তার ফলে মুদ্রাস্ফীতি হতে বাধ্য। সারা দেশে যদি মুদ্রাস্ফীতি হতে পারে তাহলে পশ্চিমবাংলাতেও এই মুদ্রাস্ফীতি হতে বাধ্য। এই মুদ্রাস্ফীতির জন্য কে দায়ী হবে, বামফ্রন্ট সরকার দায়ী হবে? এর আগের বক্তা আইন শৃঙ্খলার কথা বললেন। পুলিশ বাজেটের কথা বলতে গিয়ে তিনি আইন শৃঙ্খলার কথা বললেন। পশ্চিমবাংলার মানুষের তো প্রশংসা করতে হয় যে, এখানে শত চেষ্টা করেও হিন্দু, মুসলমান, বাঙালী, অবাঙালীর দাঙ্গা বাধাতে পারা গেল না। আর কংগ্রেস রাজ্যগুলির দিকে

একবার তাকিয়ে দেখুন সেখানে কি ঘটছে — সেখানে প্রতি মাসে দাঙ্গা হচ্ছে। আইন শৃঙ্খলা সেখানে কঠিন আকার ধারণ করছে। তাই তার সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করা চলে না। ওরা শিক্ষার কথা বলছেন। এই কথা শুনে আমার হাসি পাচ্ছে। ১৯৭২ সল থেকে ১৯৭৬/৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় যখন কংগ্রেস সরকার ছিল তখন ওরা গণ টোকাটুকির যুগ সৃষ্টি করেছিলেন। যে শিক্ষক মশাই এই গণ টোকাটুকি বন্ধ করতে চেয়েছিলেন ছুরি দিয়ে সব সোজা করে দেওয়া হয়েছিল। আর আজকে ওরা শিক্ষক দরদী হয়ে গেছেন! ৬০ বছর, না ৬৫ বছর অবসর গ্রহণের বয়স হবে, তাই নিয়ে শিক্ষকদের সঙ্গে ধর্মঘটে হাত মেলাচ্ছেন। সেইদিন গণ টোকাটুকির যুগে আপনারা শিক্ষকদের নিয়ে কেন ধর্মঘট করতে পারেন নি, এটা বন্ধ করার জন্য? আজকে তাই সেদিনের কথা ভুলে গেলে চলবে না। বাজেট শুধু কিছু অঙ্কের সমষ্টি নয় — ভারতবর্ষের যে সামাজিক, অর্থনৈতিক অবস্থা দাঁড়িয়েছে সেই পটভূমিকায় পশ্চিমবাংলার মানুষের সামনে যে বাধা এসে হাজির হয়েছে সেটা ভুলে গেলে চলবে না। সেই বাধাটা কোথায়, তা দেখবার জন্যই এই বাজেট — সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে অগ্রগতি ঘটেছে সেটা একটা নজিরবিহীন ঘটনা, এটা অস্বীকার করবার কোনও উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতদিন ধরে কেন্দ্রীয় কংগ্রেস সরকার আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ গ্রহণ করে চলেছিল এবং সেই ঋণ গ্রহণ করার একটি শর্ত হল এই যে, জিনিসপত্রের দাম বাড়াতে হবে। দেশের সার্বভৌমত্ব, অর্থনৈতিক স্বাধীনতা বিপন্ন করে ওরা ঋণের বোঝা বাড়িয়েই চলেছেন। ১৯৮০/৮১ সালে কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী যখন প্রনব মুখার্জি ছিলেন সেই সময় বাণিজ্যে ঘাটতি হয়েছিল ৫ হাজার ৭২৫ কোটি টাকা। তার আগে প্রাক্তন অর্থ মন্ত্রী বেঙ্কট রমন পার্লামেন্টে বলেছিলেন যে, কৃষি উৎপাদনের অবনতি হচ্ছে, শিল্প ক্ষেত্রে সঙ্কটের সৃষ্টি হচ্ছে, উৎপাদন হ্রাস পাচ্ছে, রপ্তানি হ্রাস পাচ্ছে এবং এই পরিস্থিতি সামলাতে আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ না নিয়ে উপায় নেই। আর সেই ঋণের সুদ না মেটাতে পারার জন্য বারে বারে সেই ঋণের উপর নির্ভর করতে হচ্ছে। যার ফলে পরোক্ষ কর বাড়াতে বাধ্য হয়েছিল তদানীন্তন কেন্দ্রীয় কংগ্রেস সরকার। আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে যখন ঋণ নেওয়া হয়েছিল তার শর্তে এটা বলা হয়েছিল যে, খাদ্য দ্রব্যে ভরতুকি দেওয়া চলবে না। যার ফলে গরিব মানুষের ক্ষেত্রে খাদ্য দ্রব্যের দাম বেড়ে গেল। এই আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নেওয়ার ফলে রাজ্য সরকারের উপর শর্ত আরোপিত হল যে, খরচ কমাতে হবে। তার ফলে সমস্ত উন্নয়ন মূলক কাজ, শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি সমস্ত খাতেই খরচ কমাতে হল।

মাননীয় স্পিকার মহাশয়, যে সঙ্কট সারা ভারতবর্ষ জুড়ে চলছে সেই সঙ্কটের হাত থেকে পশ্চিমবঙ্গকে আজকে আলাদা করে রেহাই দেওয়া যেতে পারে না। আমরা তাই দেখছি, জিনিসপত্রের দাম লাফিয়ে লাফিয়ে বাড়ছে। আমরা যদি এই প্রসঙ্গে একটু তথ্য নিয়ে দেখি তাহলে দেখতে পাবো যে জরুরি অবস্থার সময় বাজারে পাইকারী মূল্য সূচক ছিল ২.৭ জনতার আমলে সেটা কমে হয় ২.৪ এবং তারপর ১৯৮০ সালের জানুয়ারি মাসে শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে আসার পর সেটা বেড়ে হয় ১০। আর্থিক সমীক্ষাটি পর্যালোচনা করলে দেখা যাবে যে কি ভাবে প্রতি বছর লাফিয়ে লাফিয়ে জিনিসপত্রের দাম বাড়ছে। তা ছাড়া আমরা দেখেছি, কেন্দ্রে যখন কংগ্রেসি সরকার ছিলেন তখন তারা পশ্চিমবঙ্গ রাজ্য

সরকারের ক্ষেত্রে যে বৈষম্যের সৃষ্টি করেছিলেন তা এক কথায় নজির বিহীন ঘটনা। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরেই নয়, ১৯৪৭ সালে দেশ স্বাধীন হবার পর থেকেই আমরা দেখছি পশ্চিমবঙ্গ এবং পূর্বাঞ্চলের প্রতি কেন্দ্রীয় সরকার বৈষম্য করে চলেছেন। এই প্রসঙ্গে আমি দু/একটা উদাহরণ দিতে পারি। আমরা দেখেছি, পশ্চিম পাকিস্থান থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছিল তারা যে সমস্ত সুযোগ সুবিধা পেয়েছিল পূর্ব বাংলা থেকে আগত উদ্বাস্তুরা সেই ধরনের সুযোগ সুবিধা পান নি। ভারতবর্ষের তুলো চাষীরা যে সমস্ত সুযোগ সুবিধা ভোগ করেন আমাদের পাট চাষীরা সেই সুযোগ সুবিধা পান না। এখানে কোনও বড় শিল্প গড়ে তোলা হয় নি। কবে দুর্গাপুরে ভারি শিল্প হয়েছিল এবং তারপর থেকে ক্রমান্বয়ে আমরা দেখে আসছি এখানে ভারি শিল্প গড়ে তোলার ক্ষেত্রে বাধা দেওয়া হয়েছে। ওঁরা বিদ্যুতের কথা বলেছেন। অতীতে ওঁদের আমলে এই বিদ্যুৎ খাতে যত টাকা বরাদ্দ করেছিলেন তা ছিল প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য এবং তার ফলেই বিদ্যুতের এই সঙ্কট। এটা ওঁদের অতীতের কাজের ফল। বর্তমানে আমরা দেখেছি, আমাদের বামফ্রন্ট সরকার তাঁদের বাজেটের প্রায় ৩১ শতাংশ টাকা খরচ করছেন এই বিদ্যুতের জন্য। এটা একটা দৃষ্টান্ত। কয়লার ব্যাপারেও পশ্চিমবঙ্গের প্রতি অবহেলা করা হয়েছে। এর পর আমি হলদিয়ার কথায় আসি। হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রজেক্টটি ছিল ৪২৮ কোটি টাকার প্রজেক্ট। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের ব্যাপারে দীর্ঘদিন ধরে মঞ্জুরি দেন নি। হঠাৎ গত লোকসভার নির্বাচনের প্রাক্কালে প্রাক্তন প্রধান মন্ত্রী মহাশয় এসে সেটার উদ্বোধন করে গেলেন কিন্তু আসল মঞ্জুরিটা দিলেন না। নূতন কেন্দ্রীয় সরকার, যা আমাদের বন্ধু সরকার তারা এসে সেটা স্যাংশন করলেন এবং সেই কাজ আরম্ভ হয়েছে। তা ছাড়া সেখানে জাহাজ সারানোর জন্য কারখানা, শিপিং ইয়ার্ড ইত্যাদির জন্য যে জমি বরাদ্দ হয়েছিল সেই কারখানা কেন্দ্রীয় সরকার করলেন না। সল্ট লেকে ১শো একর জমি বরাদ্দ করে রাখা হয়েছিল ইলেক্ট্রনিক্সের কারখানা করার জন্য কিন্তু সে ব্যাপারেও কেন্দ্রীয় সরকারের মঞ্জুরি পাওয়া যায় নি। সেখানে এক হাজার কর্মির বাড়ি তৈরির ব্যবস্থা ছিল, সেটাও হয় নি। অজুহাত কি দিলেন কেন্দ্রীয় সরকার? তারা বললেন যে এটা সীমান্ত এলাকা, তার জন্য হবে না। কিন্তু এই ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির ক্ষেত্রে আমরা কি দেখছি? পশ্চিম ভারতে কোটা, পুনা, দক্ষিণ ভারতে কর্নাটক, অন্ধ্রপ্রদেশ, উত্তর ভারতে এলাহাবাদ, গাজিয়াবাদ, চন্ডিগড়ে এই কারখানা হয়েছে। পশ্চিম পাকিস্থান থেকে চন্ডিগড়ের দূরত্ব কত এবং সীমান্ত থেকে কলকাতার দূরত্ব কত সেটা কংগ্রেসি সদস্যদের একটু ভেবে দেখতে অনুরোধ করছি। আজকাল ইলেক্ট্রনিক্স কারখানা ছাড়া আধুনিক শিল্প গড়ে উঠতে পারে না। পূর্ব ভারতে যাতে এই ইলেক্ট্রনিক্সের কারখানা না হয় এবং এর মাধ্যমে বেকার সমস্যার সমাধান না হয় তাই কেন্দ্রীয় কংগ্রেস সরকারের এই বঞ্চনা। যারা এইসব কান্ড করেছেন তারা আজকে বড় বড় কথা বলছেন।

[5-00 — 5-10 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখছি দুর্গাপুর, আসানসোল ইত্যাদি কয়লা যেসব জায়গায় আছে সেই সব এলাকায় কোল ইন্ডাস্ট্রি করার কথা, কিন্তু সেই ব্যাপারে

কেন্দ্রীয় কংগ্রেস সরকার সেই সময়ে সেই অনুমতি দেয় নি। এই রকম ভাবে অনেক ঘটনা বলা যায়। দিল্লি, বোম্বে বিমান বন্দরের যে ভাবে উন্নতি হয়েছে সেখানে কলকাতা বিমান বন্দর যুগ যুগ ধরে অবহেলিত হয়েছে এবং এটা তৎকালীন কংগ্রেস সরকারই করেছেন। অর্থনৈতিক ক্ষেত্রে কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করতে হবে, এটা খুবই জরুরি। আজকে কেন্দ্রে নূতন সরকার এসেছে সেই সরকার আমাদের এই আশা নিশ্চয়ই পূরণ করবেন এই আশা আমরা করতে পারি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাতীয় নীতির যে বিকল্প নীতি সেটা পশ্চিমবঙ্গে চালু হয়েছে। এই পশ্চিমবঙ্গ সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই নীতিতে ভূমি সংস্কার করে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। ভূমি সংস্কারের ক্ষেত্রে জাতীয় নমুনা সমীক্ষায় বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে শতকরা ৬০ পারসেন্ট কৃষি জমির মালিকানা চলে এসেছে ক্ষুদ্র প্রান্তিক চাষীর হাতে। জাতীয় সমীক্ষা অনুযায়ী বলা হয়েছে যে সারা দেশে ২৯ শতাংশ জমি প্রান্তিক ও ক্ষুদ্র চাষীর হাতে এসেছে। আর এর সঙ্গে বর্গা অপারেশানের মাধ্যমে বর্গাদার যা নথিভুক্ত হয়েছে তার সংখ্যা হচ্ছে ১৪ লক্ষ ৫ হাজার। এই দুটো যুক্ত করলে এখানে শতকরা ৭০ ভাগ প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী ও বর্গাদার জমির মালিক হয়েছে। সেদিক থেকে ভূমি সংস্কারের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ স্থান পশ্চিমবঙ্গ অধিকার করেছে। একথা শুধু আমার কথা নয়, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরাও একথা স্বীকার করেছেন।

কংগ্রেস থেকে গণতন্ত্রের কথা বললেন, নির্বাচনের কথা বললেন। ওরা ২৮/৩০ বছর পঞ্চায়েতের কোনও নির্বাচন করে নি। এখন পঞ্চায়েতের নির্বাচন করে তাদের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে। গ্রামের গরিব মানুষের অর্থনৈতিক উন্নতি যাতে হয় তার জন্য সেখানে গরিব মানুষের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। গ্রামের গরিব মানুষ আজকে পঞ্চায়েত দখল করেছে। বর্তমানে শতকরা ৭৫ জন কম জমির মালিক, দরিদ্র ক্ষেত মজুর, ভাগ চাষী, প্রান্তিক চাষী থেকে পঞ্চায়েতে আসছে।

আমাদের মোট পরিকল্পনা বাজেট থেকে জেলাগুলিকে অর্থ বন্টন করা হয়। সেটা ১৯৯০-৯১ সালে ৫০ পারসেন্ট হবে। এই ৫০ ভাগ টাকা ব্লক ও জেলাস্তরে পরিকল্পনা কমিটি তৈরি করে তার মাধ্যমে খরচ করা হচ্ছে। ক্রমান্বয়ে অর্থনৈতিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করে জনগণের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে। এটা ভারতবর্ষের ইতিহাসে নজির বিহীন। এটাকেই প্রকৃত অর্থে বলে গণতন্ত্রের সম্প্রসারণ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা ঘাটতি শূন্য বাজেটে আশ্চর্য হয়ে গেলেন। 'ওরা শুধু ঘাটতি বাজেট করতে অভ্যস্ত। ঘাটতি শূন্য বাজেট কি ভাবে হয় সেটা ওরা জানে না। আমাদের এখানে ১৯৮৭-৮৮ সালে ঘাটতি শূন্য বাজেট হয়েছিল। ১৯৮৮-৮৯ সালেও বাজেটে আয়-ব্যয়ের হিসাবে কোনও ঘাটতি ছিল না। জমা এবং খরচের দিক সমান ছিল। এবারেও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ঘাটতি শূন্য বাজেট ঘোষণা করেছেন। আমরা দেখেছি যে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে মুদ্রাস্ফীতি হয়েছে, মূল্য বৃদ্ধি ঘটেছে। পে কমিশনের যে রিপোর্ট বের হয়েছে সেই পে কমিশনের রিপোর্টের ভিত্তিতে বর্ধিত আর্থিক সুযোগের ফলে দ্রব্য মূল্যের উর্ধগতি এবং কেন্দ্রীয় সরকারও জিনিস পত্রের দাম যে ভাবে বাড়িয়েছেন তার পুরো দায়িত্ব

তাদের নেওয়া উচিত। পে কমিশনের শ্রমিক কর্মচারিদের টাকা মঞ্জুরের জন্য, মূল্য বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। কংগ্রেস সরকার এটা অস্বীকার করলেও রাজ্য সরকার সেই দায়িত্ব এড়াতে পারে না। রাজ্য সরকার সেই পে কমিশনের রিপোর্ট অনুযায়ী শ্রমিক কর্মচারিদের মাইনা বৃদ্ধি করেছেন। সে জন্য অনেক টাকা ব্যয়-বরাদ্দ বেড়ে গেছে। এর জন্য আমরা দায়ী নই। শুধু তাই নয়, এর উপরে রয়েছে খরা ও বন্যা। গত বছর উত্তরবঙ্গে ৭টি জেলায় এক বিধ্বংসী বন্যা হয়। এই বন্যায় ত্রাণ কার্য করা হয়েছে। ওরা বললেন যে ত্রাণ কার্যে দুর্নীতি করা হয়েছে। যাদের দুর্নীতির মধ্যে জন্ম তারা দুর্নীতি ছাড়া আর কিছু দেখবেন না এটা আমরা জানি। সে জন্য তারা দুর্নীতির কথা বলছেন। এই যে বন্যা, খরা এবং ঘুর্ণি ঝড় হয়েছে তাতে উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায় ৫৩ জন মানুষ মরেছে এবং লক্ষ লক্ষ টাকা তার জন্য খরচ হয়েছে এবং সে জন্য বাড়তি খরচ করতে হয়েছে। তাছাড়া অবসরকালীন ভাতা, বার্ধক্য ভাতা, বিধবা ভাতা ৬০ টাকা থেকে ১০০ টাকা করার জন্যও অর্থ বাড়াতে হয়েছে। রুগ্ন শিল্প সংস্থা, তাদের পুনর্জীবনের জন্য যেটা কেন্দ্রীয় সরকার থেকে দেয়, সেটা ঠিক ভাবে দেওয়া হচ্ছে না, সেখানে রাজ্য সরকারকে নূতন ভাবে বিনিয়োগের জন্য ১৫ পার্সেন্ট ভর্তুকি দেবার ব্যবস্থা হয়েছে। তার জন্য আর্থিক বরাদ্দ বাড়াতে হয়েছে। এই সব কারণে টাকার বরাদ্দ বাড়াতে হয়েছে। প্রাকৃতিক বিপর্যয়, বন্যা, ঘুর্ণি ঝড়, খরা প্রভৃতির জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দ টাকা, দেবার কথা। কিন্তু কেন্দ্রীয় সরকার তা দেন নি, তাই অনেক বেশি খরচ হয়েছে, কিন্তু কেন্দ্রীয় সরকার কিছু দিচ্ছে না, ফলে রাজ্য সরকারের বেশি খরচ হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি সমালোচকরা বলেন "গ্রামে ছোটলোকেরা মাথায় উঠে যাচ্ছে"। আমরা গর্বিত গ্রামের গরিব মানুষ যারা এতদিন পায়ের তলায় থাকত, যারা এতদিন জোতদার জমিদারদের দ্বারা শোষিত হত, তারা আজকে মেরুদন্ড খাড়া করে দাঁড়িয়েছে এবং তারা তাদের অধিকার অর্জন করেছে, তাই আজকে ওদের এত জ্বালা। এরা ইতিহাস থেকে শিক্ষা নেয় নি, তাই এদের দেখে আমার বড় দুঃখ হয়। বামফ্রন্ট সরকারের যে অর্থনৈতিক নীতি, সেই নীতি শুধু গ্রামেই নয়, শহরেও সেই নীতি চালু করেছেন এবং বিকেন্দ্রীকরণ করছেন, এটা বাজেটে জনপ্রতিনিধিদের দিয়ে লেখা আছে। একটা কমিটি করে বাজেটের ৫০% ভাগের একটা অংশ শহরের জন্য খরচ করা হবে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে ওদের দেখে দয়া হয়, এই যে পার্লামেন্ট নির্বাচন হয়ে গেল, সারা ভারতবর্ষে একটা ইতিহাস সৃষ্টি হল, এটা দেখেও ওদের শিক্ষা হয় নি। এর জন্য দুঃখ হয়, বেদনা হয়, কিন্তু ইতিহাস যে জায়গায় ওদের দাঁড় করিয়েছে, সেখানে ওদের থাকতে হবে। আমি মাননীয় অর্থ মন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্ট এবং সাপ্লিমেন্টরি বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি বক্তব্য শেষ করছি এবং এই সমস্ত বিরোধিতা যা ওরা করেছেন, তাকে বাতিল করার জন্য প্রস্তাব দিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টরি গ্রান্ট ১৯৮৯-৯০ পেশ করলেন, তাতে ৪১২ কোটি ৩৭ লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ সমর্থন চেয়েছেন এই হাউসের কাছ থেকে। আমরা দেখেছি যখন ১৯৮৯-৯০ সালের বাজেট পেশ করেছিলেন তখন ৪ হাজার ৩০৮ কোটি ৮৬ লক্ষ ৫৩ হাজার টাকার একটা ঘাটতি শূন্য বাজেট পেশ করেছিলেন এবং পশ্চিমবাংলার মানুষকে একটা চমক

দিয়েছিলেন, যেটা সুদীপ বাবু সুন্দর ভাবে বিশ্লেষণ করে গেছেন। আমি এইটুকু বলতে চাই, আমরা জানি অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করলেন, তা সংখ্যাধিক্যের জোরে এখান থেকে পাশ হয়ে যাবে, জো হুজুরের দল সকলে তাঁকে সমর্থন জানাবেন, এই কথা আমরা জানি। তবে ভবিষ্যতের নাগরিকরা, আমাদের উত্তরসুরীরা যাতে জানতে পারে যে তৎকালীন বিরোধী পক্ষ এর প্রতিবাদ জানিয়েছিলেন। আমাদের উত্তরসুরীরা যখন ইতিহাস ঘাঁটবে তখন দেখবে একটা অবিচার, অন্যায়ের প্রতিবাদ তৎকালীন বিরোধী পক্ষ থেকে করা হয়েছে সেই জন্য আমরা আজকে এই অবিচারের প্রতিবাদ করে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি। মাননীয় অর্থমন্ত্রী লক্ষ্মীর ঝাঁপি নিয়ে বসে আছেন, টাকা দেবার সময় ঝাঁপি থেকে টাকা বার করে দিচ্ছেন, দেবার আগে যে যে দপ্তরে টাকা দিচ্ছেন, একবারও কী দেখেছেন যে দপ্তরগুলোকে টাকা বরাদ্দ করেছেন, সেই বরাদ্দকৃত টাকা সারা বছর ঠিক ভাবে খরচ হয়েছে কী না, সাধারণ মানুষের সুখ স্বাচ্ছন্দে লাগছে কী না এই ব্যাপারটা উপলব্ধি করলেন কী? একবার মাত্র পরিবহনের ক্ষেত্রে আমরা দেখেছি ব্যক্তিগত ভাবে আপনি রাস্তায় নেমেছিলেন, সাধারণ মানুষের দুঃখ কষ্ট লাঘবের চেষ্টা করেছিলেন।

[5-10 — 5-20 P.M.]

মাননীয় অর্থমন্ত্রী, আপনি টাকা স্যাংশন করতে পারেন, কিন্তু সেই টাকা ঠিক মত ব্যয় হচ্ছে কিনা, ঠিক মত কাজে লাগছে কিনা, প্রশাসন ঠিক মত চলছে কিনা সেটাও তো দেখা দরকার। সেটা একটু দেখবার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। আমরা সমালোচনা করছি বলে আপনি এই বিষয়গুলি এড়িয়ে যাবার চেষ্টা করবেন না। আজকে সবকটি দপ্তরেই আমরা দেখছি যে, "এলো মেলো করে দে মা লুঠে-পুটে খাই' অবস্থা চলছে। আমরা দেখছি গত বছর মাননীয় অর্থমন্ত্রী পুলিশ খাতে ২৪০ কোটি ২৪ লক্ষ ৪৮ হাজার টাকা বরাদ্দ করেছিলেন, কিন্তু তারপরেও আমরা আবার দেখছি যে, সেই পুলিশ খাতের জন্যই মাননীয় অর্থমন্ত্রী আরও ৩৪ কোটি ৭৩ লক্ষের ওপর অতিরিক্ত বরাদ্দের দাবি আজকে সভার উপস্থিত করেছেন। অর্থাৎ ২৭৪ কোটির ওপর টাকা তাঁকে পুলিশ খাতে ব্যয় করতে হয়েছে। একটু আগে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মাননীয় সদস্য ৭২ সাল থেকে ৭৭ সালের কথা বললেন, গণ টোকাটুকির কথা বললেন, অনেক কিছুই বললেন। কিন্তু আমার মনে আছে, আমরা অর্থাৎ কংগ্রেস যখন এরাজ্যে ক্ষমতায় ছিল তখন আপনারা বিরোধী দল থেকে আন্দোলন করতেন এবং সর্বদাই একটা স্লোগান দিতেন — আমরা হাটে, মাঠে, বাজারে সেই স্লোগান শুনতাম — "পুলিশ তুমি যতই মারো, মাইনে তোমার ১১২"। হ্যাঁ, আজকে পুলিশের মাইনে বেড়েছে ঠিকই, কিন্তু ঠিক মত প্রশাসন চলছে কি? পুলিশ কি ঠিক ভাবে তার দায়িত্ব পালন করছে? আপনাদের নীতি অনুযায়ী পুলিশ প্রশাসন চালাচ্ছে কি? আপনারা এটা দেখছেন কি? এটা কি আপনাদের দেখার কথা নয়? আপনারা যে দলগুলি আজকে সরকারে আছেন আপনাদের সেই সমস্ত শরিক দলগুলিরই আজকে এটা দেখা উচিত। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ভাষায় ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালকে বলা হয়, 'অন্ধকারের দিন'।

জ্যোতি বাবু থেকে কিরণময় নন্দ পর্যন্ত আপনারা সকলেই এক আওয়াজ করে বলেন, 'অন্ধকারের দিন'। অথচ আপনাদের সরকারি হিসাবেই আমরা দেখছি যে, আপনাদের আমলে ৮৮ সাল পর্যন্ত পুলিশকে ১২৫৪ বার গুলি চালাতে হয়েছে এবং তাতে ৪৬৩ জন নিহত হয়েছে। আর ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত — আপনাদের ভাষায় সেই অন্ধকারের দিনে — পাঁচ বছরে ৭৩০ বার পুলিশকে গুলি চালাতে হয়েছিল এবং ২০০ জন নিহত হয়েছিল। এই পরিসংখ্যান আমার নয়, এটা আপনাদের বইতেই আছে। আপনারা শুরু থেকেই পুলিশকে ঠিকভাবে কাজে লাগাচ্ছেন না। আপনাদের রাজত্বের শুরুতেই পুলিশ মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের ওপর গুলি চালিয়েছিল, আপনারা পুলিশকে ক্ষমা করেছিলেন। পোর্ট শ্রমিকদের ওপর পুলিশ গুলি চালিয়েছিল, আপনারা ক্ষমা করেছিলেন। শান্তিপুরে কৃষকদের ওপর পুলিশ গুলি চালিয়েছিল। কৃষকরা বিদ্যুতের দাবি করেছিল বলে পুলিশ তাদের ওপর গুলি চালিয়েছিল। অথচ আপনারা পুলিশকে ক্ষমা করেছিলেন। হাওড়ায় আন্দোলন করার অপরাধে পুলিশ দুজন ছেলেকে গুলি করে মারল, আপনারা পুলিশকে ক্ষমা করে দিলেন। গতকাল শ্রীরামপুরে ট্রেন ভাড়া বৃদ্ধির প্রতিবাদে মানুষ আন্দোলন করছিল, পুলিশ তাদের ওপর গুলি চালাল, অত্যাচার করল। পুলিশ একের পর এক সঙ্কট সৃষ্টি করছে, আপনারা পুলিশকে ক্ষমা করে দিচ্ছেন। এই করে করে আজকে পুলিশ প্রশাসনকে কোথায় নিয়ে এসেছেন দেখুন! অথচ তাদের জন্য আবার অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন। মাননীয় অর্থমন্ত্রী, এরপর আপনি স্বাস্থ্য দপ্তরের দিকে একটু তাকিয়ে দেখুন। মাননীয় সদস্য সুদীপ বাবু ইতি পূর্বেই বলে গেছেন যে, স্বাস্থ্য দপ্তরেরই অস্বাস্থ্যকর অবস্থা। তার প্রতি একটু নজর দেওয়া দরকার। সেখানে ৩০৭ কোটি ৬৬ লক্ষ ২৭ হাজার টাকার বরাদ্দ গত বছর এখান থেকে পাশ করিয়ে নেওয়া হয়েছিল। তারপরে আবার আজকে অতিরিক্ত ২৭ কোটি ৭৩ লক্ষ ৬৯ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে। আজকে যাঁকে স্বাস্থ্য দপ্তরের প্রতি নজর দেবার জন্য রাখা হয়েছে — মাননীয় স্বাস্থ্য মন্ত্রী প্রশান্ত শূর, তিনি ইতিপূর্বে পৌর দপ্তরকে ডুবিয়ে, সি. এম. ডি. এ.-কে ডুবিয়ে সেখানকার টাকা তছরূপ করে আজকে স্বাস্থ্য দপ্তরে মহা অসুর হয়ে দেখা দিয়েছেন। স্বাস্থ্য বিভাগগুলি একটা ওয়ান ওয়েতে চলছে। হাসপাতালগুলোতে রুগী যেতে ভয় পায়। যদি নজর রাখেন দেখবেন কোনও হাসপাতালে বেড আছে তো রুগী নেই, কোথাও রুগী নিচে পড়ে আছে। এই অবস্থার মধ্যে স্বাস্থ্য দপ্তরটি চলছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি, স্বাস্থ্য দপ্তরের কি অবস্থা, — কলকাতার ঘটনা নয় মেডিক্যাল কলেজের কথা সুদীপ বাবু বলেছেন আমি হাওড়া জেনারেল হাসপাতালের কথা বলছি, সেখানে আপনাদের দলের লোকও আছেন, বলবেন। একটা ছাত্রের পায়ে গুলি লাগল, সেই ছাত্র হাসপাতালে গেল, তাকে রক্ত দেওয়া গেল না, রক্ত নেই। পায়ে গুলি লাগলে কেউ মারা যায়? অদ্ভুত জিনিস আপনার রাজ্যে ঘটছে। প্রান্তিক মুখার্জি বলে একটি ছাত্রের পায়ে গুলি লাগল, সে মারা গেল। এই অবস্থায় হাওড়া জেনারেল হাসপাতাল চলছে। টাকা স্যাংশন করছেন, একবার দেখবেন না কি অবস্থা চলছে? এরপর ডিমান্ড নং ৩৯ এর কথা বলছি। এতে আপনি ২ কোটি ২৫ লক্ষ ৬২ হাজার টাকার কথা বলেছেন। লেবার এমপ্লয়মেন্টের কথা বলেছেন। আপনি যখন বক্তব্য রাখবেন তখন বলবেন।

বিগত কয়েক বছরের কথা ছেড়ে দিলাম। যে টাকাটা স্যাংশন করলেন, শ্রমিকদের কল্যাণার্থে কত টাকা ব্যয় করেছেন? শ্রমিকরা কতটা আশার আলো দেখতে পাচ্ছে? টাকা তো স্যাংশন করছেন। আজকে বলুন না, এক একটা কলকারখানা লক-আউট হচ্ছে ত্রিপাক্ষিক বৈঠকে কয়েকদিন বলার পর মালিকরা পকেট থেকে বার করে বলছে একজন শ্রমিককে আমরা ছাঁটাই করব, ইউনিয়ন তাতেই রাজি হচ্ছে। শ্রমিকদের কি কল্যাণ হচ্ছে আপনার বক্তব্য বলার সময় বলবেন। ডিস্ট্রিক্ট এমপ্লয়মেন্ট অফিসগুলিতে ফিজিক্যালি হ্যান্ডিক্যাপটদের অন্য স্পেশাল সেল করেছিলেন তার কতটা কার্যকর হয়েছে? এই ব্যাপারটা বলবেন। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর শিল্প পতিদের সঙ্গে আলোচনার প্রবনতা দেখা দিয়েছে। শিল্প পতিদের সার্টিফিকেট বুকে ঝুলিয়ে রাখছেন। আজকে টাটা, তাজ হোটেল, গ্রান্ড হোটেল, পার্ক হোটেল এই চলছে। প্রকৃত পক্ষে শ্রমিকদের কল্যাণের জন্য কতটা কি করেছেন? টাকা স্যাংশন করেছেন। এই টাকাটা কাজে লাগছে না ড্রেনেজ হচ্ছে দেখবেন না? ডিমান্ড নং ৩৭-তে আপনারা হাওড়ার বস্তি উন্নয়নের জন্য ৬৬ কোটি ২২ লক্ষ ৫০ হাজার টাকা করেছেন। বস্তি উন্নয়ন? হাওড়া ঘুরে আসবেন, আপনাদের দলের তো অনেক নেতা আছেন, দেখবেন বস্তি উন্নয়নের টাকাটা কি ভাবে খরচ হচ্ছে? আজকে দলবাজী হচ্ছে, যেখানে যেখানে কংগ্রেসের কাউন্সিলার আছেন সেখানে অ্যালট করা হচ্ছে না, বেছে বেছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কাছে বস্তি উন্নয়নের টাকা দেওয়া হচ্ছে। এই বইতে আমরা দেখলাম যে বস্তি উন্নয়নের টাকা আপনি ট্রান্সপোর্ট খাতে বাস কিনতে দিয়ে দিয়েছেন। বস্তি উন্নয়নের প্রয়োজন নেই, বস্তির সবাই কি অট্টালিকায় বাস করছে? তাদের দুঃখ দারিদ্র কিছু নেই? ডিমান্ড নং ৭৯-৮০ এতে ট্রান্সপোর্টের কথা বলেছেন। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এমন ভাবে চলছে গত কয়েক বছর ধরে সে কথা বলতে গেলে এই বিধানসভার বেঞ্চ, কাঠ সবাই হেসে উঠবে। সম্পূর্ণ ভরতুকি এবং দেনার উপর এই ডিপার্টমেন্ট চলছে। কত টাকা ঢালবেন? আপনি রাস্তা ঘাটের অবস্থা দেখেছেন, একটু ঘুরুন না। আপনি তো শুধু ভি. আই. পি. এবং রেড রোড দেখছেন। শহরের রাস্তাগুলির কি অবস্থা, যারা বাসে যায় তারা নাম দিয়েছে উদয় শংকর রোড, কারণ, তারা নাচতে নাচতে যাচ্ছে। টাকাগুলি দিচ্ছেন, সেটা কাজে লাগান টাকাটা কোথায় যাচ্ছে, কন্ট্রাকটারদের কমিশন এবং পার্টি ফান্ডে যাচ্ছে সেটা দেখার দায়টা তো আপনার।

[5-20 — 5-30 P.M.]

রাস্তাগুলোর আজকে অবস্থা কি? কন্ট্রাকটর রাস্তা সারাই করে যাচ্ছে, কিন্তু দুই-তিন মাস পর যথা পূর্বং তথা পরং — আবার সেই একই অবস্থা। এ ব্যাপারে কন্ট্রাকটরদের ধরলে তারা বলেন দলকে এত টাকা আমাদের দিতে হয়, যারা বিল পাস করেন তাদের এত টাকা দিতে হয় কমিশন হিসাবে। আজকে দলকে দিতে, কমিশন দিতেই যদি টাকাটা চলে যায় তাহলে কাজটা হবে কি করে? তাই টাকা দেবার আগে এই যে দুর্নীতি সেটা ধরতে হবে এবং তা জনসমক্ষে পেশ করতে হবে যাতে জনসাধারণ বাহবা দেন। আজকে সি. এস. টি. সি., চলছে ভর্তুকির টাকায়, ট্রাম কোম্পানীও তাই। এন. বি. এস. টি. সি. এবং এস.

বি. এস. টি. সি.-র এই একই অবস্থা — ভর্তুকির টাকায় চলছে সেগুলো। একজন মন্ত্রী, আজকে দশ বছর পর স্বীকার করেছেন যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় দোতলা বাস কিনে তিনি ভুল করেছেন। তারপরও তিনি পরিবহন মন্ত্রী থাকবেন? ২৯১টি দোতলা বাস কিনেছিলেন, পরে বলেছেন, 'সেটা কেনা ভুল হয়েছে'!

মিঃ স্পিকার স্যার, এরপর ডিমান্ড নম্বর ৮৯-এ আসছি। এই খাতে টাকা ধরেছেন ২৮.৫৯ লক্ষ, যার মধ্যে গঙ্গা অ্যাকশন প্ল্যানে ধরেছেন ১৪ লক্ষ টাকা। কিন্তু আজকে দেখা যাচ্ছে, এই প্ল্যানের কাজ অত্যন্ত ধীর গতিতে চলছে। এই কাজ করতে গিয়ে সমস্ত রাস্তা খোঁড়া হচ্ছে, যানবাহন সব ঘুরিয়ে দেওয়া হচ্ছে। এর ফলে রাস্তায় ট্রাফিক জ্যাম হচ্ছে। রাস্তা খুঁড়বার পর সেটা আবার পূর্বাবস্থায় ফিরে আসতে সময় লাগছে। কাজেই গঙ্গা অ্যাকশন প্ল্যানের কাজের গতি ত্বরান্বিত করতে হবে। এই কাজে হাওড়ার জন্য ২.৫ কোটি টাকার স্যুয়ারেজ প্ল্যান করা হয়েছিল, কিন্তু সেই কাজ হল না কেন? এই স্যুয়ারেজ প্ল্যান চালু না হবার ফলে শহরে সমস্ত দূষিত জল সরাসরি গিয়ে গঙ্গায় পড়ছে। এতদিন পর পদ্মপুকুর ওয়াটার প্ল্যান্ট থেকে পাম্প করে হাওড়ার জল সাপ্লাই দেওয়া হচ্ছে।

তারপর আসছি ডিমান্ড নম্বর ৯০-এ যার মাধ্যমে কর্পোরেশন, পৌরসভা প্রভৃতি লোকাল বডিগুলিকে কমপেনসেশন দেন। আজকে লোকাল বডিগুলোকে যখন কমপেনসেশন দিচ্ছেন তখন তাদের কাজকর্ম তদারকির জন্য বিভাগীয় মন্ত্রীও একজন আছেন। কাজেই আপনি দেখবেন যে, বিভাগীয় মন্ত্রীর দপ্তর ঠিকমত চালনা হচ্ছে, কি হচ্ছে না! দেখবেন যে, সেখানে দুর্নীতি আছে কিনা। সেক্ষেত্রে মাথা ভারি প্রশাসন দিয়ে কাজ চলতে পারে না। আপনারা বলতেন, কংগ্রেস আমলে দেশলাই বাক্সের গায়ে লিখে চাকরি দেওয়া হয়েছে। কিন্তু আজকে যে রেকর্ড আছে তাতে আমি যে কোনও সদস্যকে চ্যালেঞ্জ জানাচ্ছি, অ্যাকসেপ্ট করুন। আপনারা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর পৌরসভাগুলিতে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির লোকেরা স্লিপে লিখে চাকরি দিয়েছেন। সেক্ষেত্রে তাঁরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে তোয়াক্কা পর্যন্ত করেন নি। এর ফলে পৌরসভাগুলির যেখানে ইনকাম বাড়ছে না সেখানে ব্যয় বেড়ে যাচ্ছে। এইভাবে চাকরি দিয়ে আপনারা ক্যাডারদের খুশি করছেন ঠিকই, কিন্তু পৌর এলাকার মানুষ জন মিনিমাম অ্যামিনিটিজটুকুও পাচ্ছেন না। আমি যেহেতু হাওড়া থেকে এসেছি সেহেতু আমি হাওড়ার উপর এই চ্যালেঞ্জ রাখছি। ১৯৭৭ সালে সেখানে কত এমপ্লয়ী ছিল, আর আজকে ১৯৯০ সালে সেখানে কত এমপ্লয়ী হয়েছে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রুতে হয়েছে সেটা? এই বৃদ্ধিটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রুতে হয় নি। কাজেই এইভাবে পৌরসভাগুলির খরচ বাড়াবেন, আর তাদেরকে গ্রান্ট-ইন-এড দেবেন — এইভাবে চলতে পারে না।

আর একটি ডিমান্ড হচ্ছে হাউসিং — ডিমান্ড নম্বর ৩৬। আমরা বহু অভিযোগ হাউসিং-এর ক্ষেত্রে শুনি। আমি জানি না আপনার কানে এই সব অভিযোগ পৌঁছায় কিনা। আপনি ঠান্ডা ঘরের মধ্যে থাকেন, অনেক দরজা ভেদ করে আপনার কাছে পৌঁছাতে হয়। প্রকৃত পক্ষে যাঁদের ফ্ল্যাট পাওয়া উচিত সেই লোয়ার ইনকাম গ্রুপের কর্মচারিরা ফ্ল্যাট পায় না। দীর্ঘদিন ধরে যাঁরা এখানে রয়েছেন, অবসর নিয়েছেন, অবসর নেওয়ার পরেও তাঁরা ফ্ল্যাট ছাড়ছেন না। আবার এই ভাবেও রয়েছে যে নিজের নামে অ্যালট করা ফ্ল্যাট অন্য কাউকে ভাড়া দিয়ে রেখে দিয়েছেন। চলে যাওয়ার সময় সমস্ত কিছু ভেঙ্গে রেখে চলে যায়, জলের

কল, দেওয়াল ভাঙ্গা থাকে, মেনটেনেন্স খরচ বেড়ে যায়। আমি অনুরোধ করছি এই সমস্ত বিভাগ সম্পর্কে আমাদের এই ধরনের তথ্য আছে, খবর আছে, এইগুলি আপনি দেখুন এবং দেখে টাকা স্যাংশান করুন। আপনি সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নিয়ে যাবেন আমি জানি, এখানে সব জো হুজুরের দল বসে আছেন, তাঁদের ভোটে পাশ করিয়ে নিয়ে যাবেন। আপনি বাস্তব অবস্থার কথা চিন্তা করে সমস্ত কিছু সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নিয়ে যাবেন না। যে টাকা আপনি খরচের জন্য পাশ করিয়ে নিয়ে যাচ্ছেন সেই টাকা প্রকৃত পক্ষে নাগরিকদের সুখ-স্বাচ্ছন্দ্যের জন্য কতটা কাজে লাগছে সেটা একটু দেখুন। এই কথা বলে আপনার ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারী গ্রান্ট পেশ করেছেন সেই গ্রান্টকে সমর্থন করে আমি সংক্ষেপে আমার বক্তব্য রাখতে চাই। সাপ্লিমেন্টরি গ্রান্ট হচ্ছে অরিজিনাল যে গ্রান্টকে সাপ্লিমেন্ট করবে। সেটাই হচ্ছে সাপ্লিমেন্টরি গ্রান্ট। কাজেই অরিজিনাল গ্রান্টের যে অ্যামাউন্ট ধরা হয়েছিল সেটা আমাদের দেখতে হবে। অরিজিনাল গ্রান্ট এবং সাপ্লিমেন্টরি গ্রান্ট এই দুটির অ্যামাউন্টের মধ্যে কি রকম হেরফের আছে সেটা আমাদের দেখতে হবে। আমাদের সাপ্লিমেন্টরি গ্রান্টের টোটাল অ্যামাউন্ট হচ্ছে ৪১২ কোটি ১৭ লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকা এবং অরিজিনাল যে বাজেট ছিল সেই বাজেটের পরিমাণ হল ১৩৩৪৮ কোটি টাকা। কাজেই আমরা যদি দেখতাম যে মূল বাজেটের চার ভাগের এক ভাগ কিংবা ১০ ভাগের এক ভাগ সাপ্লিমেন্টরি গ্রান্টের মধ্যে ব্যয় হত তাহলে আলোচনার একটা অবকাশ থাকত। আমি মনে করি এর পারসেন্টেজ হচ্ছে ৩ পারসেন্টেজের মতো। কাজেই খুব বেশি নয়। সাধারণ ভাবে চার ভাগের এক ভাগ যদি সাপ্লিমেন্টরি গ্রান্টে আসে তাহলে বিরোধী পক্ষ সমালোচনা করতে পারে এবং সেই সমালোচনা অনেক সার্থক হত। কিন্তু এটা ম্যাটার অফ থ্রি পারসেন্ট, সেই জন্য খুব বেশি আলোচনা করার অবকাশ আছে বলে আমার মনে হয় না। যাই হোক বিরোধীরা সমালোচনা করবেনই।

[5-30 — 5-40 P.M.]

বিরোধীরা নিশ্চয়ই আলোচনা করবেন, তাঁরা তাঁদের বক্তব্য রাখবেন, তবে এখানে বক্তব্য রাখার অবকাশ বিশেষ নেই। এবারে আমি দু একটি ডিমান্ডের কথা বলছি। সাপ্লিমেন্টরি বাজেটের প্রথমেই ন্যাচারাল ক্যালামিটি যেগুলো হয়, সেগুলো ধরা যায় না, তার জন্য একটা টাকা সাপ্লিমেন্টরি গ্রান্টের মধ্যে থাকে। প্রাকৃতিক বিপর্যয়, যেমন খরা, বন্যা ইত্যাদি আগে থেকে ধরা যায় না। ডিমান্ড ৪৪-এ যে টাকা ধরা আছে, ২ কোটি ১৭ লক্ষ ১৩ হাজার টাকা, সেটা সম্বন্ধে আপনারাই বলুন যুক্তিযুক্ত, না অযৌক্তিক? বিশেষ করে যেখানে ৮৮ সালে বন্যা হয়েছিল — এই বছরে বন্যা নেই ঠিকই, কিন্তু গত বছরে বন্যা এবং খরা খুবই ছিল — সেখানে ২ কোটি ১৭ লক্ষ টাকা এমন কিছু বেশি নয়। সেখানে খাবার দেবার জন্য ১ কোটি ২৮ লক্ষ ৫০ হাজার টাকা, দুর্গত, অনাহারক্লিষ্ট মানুষকে ফুড দেবার জন্য ধরা হয়েছিল। এই যে ১ কোটি টাকা স্যাংশন হয়েছে — আপনারাই বলুন এটা যৌক্তিক, না অযৌক্তিক? এর মধ্যে অন্যায়টা কি আছে? ১৯৮৮ সালে যেসব বাড়ি ভেঙ্গে গিয়েছিল, পল্লী গ্রামের যে সমস্ত এম. এল. এ. আছেন বা যাঁরা গ্রামে যান তাঁরা দেখেছেন বহু

প্রাইমারি স্কুল, সেকেন্ডারী স্কুল এমন কি কলেজগুলিও ক্ষতিগ্রস্থ হয়েছিল। সেই সমস্ত বাড়িগুলোর মেরামতের জন্য ৪৯ লক্ষ ৫০ হাজার টাকা ধরা হয়েছে — এটা বিগার অ্যামাউন্টই বলা যায়। সোস্যাল সিকিউরিটি সম্বন্ধে ডিমান্ড নং ৪২-এ বলা হয়েছে। আপনারা জানেন বামফ্রন্ট সরকারের একটা বৈপ্লবিক কর্মধারা এই সরকারই প্রথম প্রবর্তন করেছিলেন। যেমন, ক্ষেত মজুর, যারা ৬ মাসের বেশি কাজ পায় না তাদের জন্য সাবসিডাইসড রেটে রেশন সাপ্লাই করা হয়েছিল ফর থ্রি মান্থস এবং এর জন্য খরচ হয়েছিল ৪ কোটি ৪০ লক্ষ ১৭ হাজার টাকা। আপনারাই বলুন, এটা ঠিক হয়েছে, না অন্যায় হয়েছে? সোস্যাল সিকিউরিটি বাবদ ক্ষেত মজুরদের সাবসিডাইসড রেটে রেশন দেবার জন্য যে টাকা ধরা হয়েছে তা অত্যন্ত কম। এর জন্য ট্রান্সপোর্ট চার্জ ধরা হয়েছে ৩ কোটি ৫০ লক্ষ টাকা। এরপর আমি সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস সম্পর্কে বলব যেটি-ডিমান্ড নং ৪১-এর মধ্যে আছে। আপনারা জানেন যে এই সম্প্রদায়ের মানুষ আমাদের দেশে বহু দিন ধরে সমাজের নিচু তলায় পড়ে ছিল। বর্তমান সরকার তাদের দিকে কিছু অ্যাওয়ার্ড দিচ্ছে। ফিন্যান্স কমিশনের অ্যাওয়ার্ড অনুযায়ী এদের জন্য — ছাত্রদের হোস্টেলে থাকা বাবদ তাদের গ্রান্ট দিতে হবে — ১০ লক্ষ টাকা স্যাংশন করা হয়েছে। নাইন্থ ফিন্যান্স কমিশনের অ্যাওয়ার্ড অনুযায়ী ৭৭ লক্ষ টাকা এর মধ্যে ধরা হয়েছে। এ ছাড়া প্রো-ম্যাট্রিক স্টেজে ৬০ হাজার টাকা, যারা হোস্টেলে থাকবে তারা স্টাইপেন্ড পাবে এই টাকা থেকে। পোস্ট ম্যাট্রিক স্টেজে ৭০ হাজার ছাত্র যাতে এই স্টাইপেন্ড-এর সুবিধা পায় তার জন্য ব্যবস্থা করা হচ্ছে।

এরপরে সোস্যাল সার্ভিস এবং ওয়েলফেয়ারের ব্যাপারে বহু দিন ধরে বলেছিলাম। এমন কি রাজীব গান্ধীও নির্বাচনের আগে বলেছিলেন যে মহিলাদের সমাজে স্বীকৃতি দিতে হবে। তাদের চাকুরি বাকুরির ব্যবস্থা করতে হবে। তারা যাতে নির্বাচনে অংশগ্রহণ করতে পারে তার ব্যবস্থা যাতে করতে পারা যায় তার চেষ্টা করতে হবে। মহিলারা যাতে চাকুরি পান তার জন্য সিটিং আপ অফ এ ওমেন সেল অ্যাট এ লেবার ডাইরেক্টরেট। বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি আছে সেখানে মহিলারা যাতে চাকুরি পান তার জন্য মহিলা কর্মি রাখার একটা সেল করা হয়েছে। তারপরে আরেকটা সেল করা হয়েছে তাতে আমরা সকলেই এগ্রি করব যে যারা প্রতিবন্ধী তারা যাতে স্বীকৃতি পান, তারা যাতে চাকুরি বাকুরি পান তার দিকে অ্যাটেনশন দেওয়া হয়েছে। তারজন্য বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে প্রতিবন্ধীদের জন্য একটা আলাদা সেল করা হয়েছে। এই যে নারীদের জন্য এবং প্রতিবন্ধীদের জন্য একটা আলাদা সেল করা হল এ জিনিস আগেকার কোনও সরকারই করেন নি। প্রতিবন্ধীরাও যাতে চাকুরি পায় তার ব্যবস্থা করা হয়েছে। তবে তার জন্য যে খরচ ধরা হয়েছে সেটা অত্যন্ত কম। এরপরে ভোকেশনাল ট্রেনিংয়ের ক্ষেত্রে ভোকেশনাল ট্রেনিং পায় তার জন্য ব্যবস্থা করা হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কাররা যাতে পার্ট টাইম ক্লাশ করতে পারে তার জন্য কিছু স্পেশাল গ্রান্টের ব্যবস্থা করা হয়েছে। এই সাপ্লিমেন্টরি গ্রান্টের মধ্যে ওই স্পেশাল গ্রান্টের টাকা ধরা হয়েছে। তারপরে আরবান ডেভেলপমেন্ট সম্বন্ধে সুদীপ বাবু অনেক কথা বললেন। লোনস টু সি. এম. ডি. এ.-ওয়াটার সাপ্লাইয়ের জন্য যে টাকা স্যাংশান করা হয়েছে তাতে দমদম মিউনিসিপ্যালিটি থেকে বিধান নগর ট্রাম স্টপ পর্যন্ত এই যে কলের জল

সরবরাহের ব্যবস্থা করা হয়েছে, এতে অন্যায় কি হয়েছে? এর জন্য ৫ কোটি ৫১ লক্ষ ৫১ হাজার টাকা জল বাবদ এবং দমদম মিউনিসিপ্যালিটির ইমপ্রুভমেন্টের জন্য ধরা হয়েছে। এটা খুবই যুক্তি গ্রাহ্য জিনিস। আজকে আধুনিক সভ্যতা এবং বস্তুতান্ত্রিক এই যে সভ্যতা, এই সভ্যতার সঙ্গে প্রকৃতির একটা সংঘাত হচ্ছে। লোভী মানুষ আজকে প্রকৃতিকে ধ্বংস করতে উন্মুখ। আজকে তার জন্য সমস্ত পরিবেশের মধ্যে একটা বিপর্যয় দেখা দিয়েছে। এই বিপর্যয়ের হাত থেকে বাঁচাতে হবে, মানুষকে মুক্ত করতে হবে। এই পরিবেশ দূষণে যে শুধু মানুষের ক্ষতি হচ্ছে তাই নয়, এতে যারা শ্রমিক, যারা যন্ত্র শিল্পের কাছাকাছি মানুষ তাদের জীবনও ধ্বংসের দিকে এগিয়ে নিয়ে চলেছে। এই পরিবেশকে বাঁচানোর জন্য আজকে পলিউশনের এগেনস্টে অনেক স্টেপ নেওয়া হয়েছে। এই সাপ্লিমেন্টরি গ্রান্টের মধ্যে যেগুলো ধরা হয়েছে যেমন প্ল্যানটেশনের জন্য ধরা হয়েছে ৩২ লক্ষ ১৮ হাজার টাকা। আজকে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবার কোনও স্কোপ নেই, তা না হলে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতাম যে, আজকে এই পরিবেশকে পলিউশনের হাত থেকে বাঁচানোর জন্য আরও সাফিসিয়েন্ট অ্যামাউন্ট ধরার দরকার ছিল। এই সাপ্লিমেন্টরি গ্রান্টে বলার কোনও স্কোপ নেই, পরবর্তী সময়ে যদি স্কোপ পাই তাহলে বলব। আরেকটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। বসুমতি কাগজ আমাদের গৌরব। পুরনো লোকেরা যাঁরা বহুদিন ধরে এই বসুমতি কাগজ পড়েন তারা জানেন যে এই কাগজ একদিন বাঙলার সংস্কৃতির, বাঙলার ধ্যান-ধারণার, স্বাধীনতা সংগ্রামকে এগিয়ে নিয়ে গিয়েছিল সেই বসুমতি বাঁচানো দরকার। তার জন্য যে টাকা স্যাংশন করা হয়েছে আমরা জানি না কেন বিরোধী পক্ষ আপত্তি করলেন। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব এর যে পাবলিকেশন ডিপার্টমেন্ট আছে, যেখানে শরৎ রচনাবলী, দীনবন্ধু রচনাবলী ইত্যাদি বিভিন্ন রচনাবলী প্রকাশিত হত সেগুলো আবার বসুমতির থেকে পাবলিশ করা যায় কিনা সেটা যদি দেখেন তা হলে ভাল হয়। কারণ এর থেকে একটা বিরাট ইনকাম হত। সুতরাং এই পাবলিকেশান ডিপার্টমেন্টটা পুনরায় চালু করা যায় কিনা এবং সেগুলো আবার নূতন করে পাবলিশ করা যায় কিনা একটু দেখবেন। যাতে বসুমতি বাঁচে এবং লাভের মুখ দেখে সেই ব্যবস্থা করবার জন্য মন্ত্রীকে অনুরোধ করছি। সর্বশেষে এই সাপ্লিমেন্টরি গ্রান্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে সাপ্লিমেন্টরি গ্রান্ট আমাদের সামনে এনেছেন সেটাতে আমাদের কিছু করার নেই। আপনি তো খরচ করেই ফেলেছেন, এক্ষেত্রে আমাদের কিছু করার নেই। আমার আগে অশোক বাবু বলেছেন, সুদীপ বাবু বলেছেন, আমার পরে সৌগত বাবু বলবেন, আমি এখানে যে কথা বলতে চাই যেটা অশোক বাবু বললেন, সুদীপ বাবু বললেন আপনি তো ঝান্ডা ধরে মন্ত্রী হন নি, আপনি তো লেখাপড়া জানা মানুষ, পন্ডিত মানুষ তাহলে কেন আপনি এই ভারসাম্য বাজেট — ৪টি বাজেট তো দেখেছি — পেশ করছেন? প্রতিবারেই দেখছি আপনি সাপ্লিমেন্টরি গ্রান্টের একটা

বোঝা আমাদের ঘাড়ে ফেলে দিচ্ছেন। সত্যেন বাবু বলেছেন সোশ্যাল সিকিউরিটির ব্যবস্থা করতে হবে তার জন্য বেশি করে টাকা বরাদ্দ করতে হবে, প্ল্যানটেশনের জন্যও টাকা বরাদ্দ করা প্রয়োজন, তা করুন, তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু আপনাকে বলতে হবে পুলিশের খাতে কেন টাকা বাড়ছে — যে পুলিশ পশ্চিমবঙ্গের জনগণের থেকে আস্তে আস্তে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে, যে পুলিশ জনগণের পাশে বন্ধু হিসাবে দাঁড়াতে পারছে না, জনগণের সিকিউরিটির ভূমিকা যারা পালন করতে পারছে না, সেই পুলিশের খাতে কয়েক কোটি টাকা, লক্ষ লক্ষ টাকা করে বাড়িয়ে দিচ্ছেন সাপ্লিমেন্টরি গ্রান্টে। কেন দেবেন, পুলিশের কি ভূমিকা আছে? বর্তমানে পুলিশ কোন জায়গায় দাঁড়িয়েছে, আপনারাই তো এক সময় শ্লোগান তুলে পুলিশের বিরুদ্ধে রাজনীতি করেছেন, এখন এমন কি ভাল করল যে তার জন্য পুলিশের খাতে টাকা বাড়াতে হলো! গ্রামের আস্থা কি জানেন, গোটা গ্রামাঞ্চলে কি হচ্ছে? শহরের কথা ছেড়েই দিন। হাওড়ায় গুলি চলছে, ভাঙড়ে গুলি চলেছে, কুচবিহারে গুলি চলছে, গ্রামাঞ্চলে যদি কোনও অতর্কিতে আক্রমণ হয় এবং সে যদি পুলিশের কাছে ডাইরি করতে চায় তাহলে সেই পুলিশ বিনা পয়সায় এনকোয়ারি করতে চায় না। এই তো পুলিশের অবস্থা, এই তো পুলিশের স্ট্যাটাস! পুলিশের খাতে আপনারা বাড়িয়ে দিয়েছেন ৩৪ কোটি টাকা, এতে আমার আপত্তি আছে। স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে বলব কোথায় কি এমন কাজ করল যে আপনি টাকা বাড়িয়ে দিলেন, এটা কোনও স্বাস্থ্য দপ্তর? যে স্বাস্থ্যদপ্তরের ঝাড় গ্রাম হাসপাতালে একজন প্রসূতি মায়ের ছোট শিশু সন্তানকে জন্মাবার পর কুকুর এসে ভক্ষণ করে নিয়ে যায় — তার জন্য কি বাড়তি বরাদ্দ দিতে হবে? শিলিগুড়িতে শিশু বদল হয়ে গেল — প্রথমে বলা হল মৃত শিশু প্রসব হয়েছে, কিন্তু ২০ দিন পরে আবার তাঁকে পাওয়া গেল। পি. জি. হসপিটালে ছেলে জন্মাল কিন্তু পাল্টে গিয়ে মেয়ে হল — এটা কেন হবে, এই জন্য স্বাস্থ্য দপ্তরের খাতে টাকা বাড়ানোর প্রয়োজন আছে বলে আমার মনে হয় না। আপনি ঘাটতি শূন্য বাজেট দেখিয়েছেন সেটা ভাল, কিন্তু আপনি পরে আবার কেন সাপ্লিমেন্টরি বাজেট পেশ করছেন। ডেয়ারির জন্য টাকা চেয়েছেন, কেন দিতে হবে? কিন্তু দেশের ডেভেলপমেন্ট কোথায়, সমস্ত টাকাই তো নন-প্ল্যানে খরচ করেছেন, কোনও উন্নতি নেই। আপনি স্কুল কলেজ করেছেন, বিদ্যুৎ-এর জন্য খরচ করেছেন, জেনারেটার বসিয়েছেন, না পাওয়ার প্ল্যান্টে টাকা খরচ করছেন? গ্রামে স্কুল বিল্ডিং এর জন্য টাকা দিয়েছেন। রুরাল এমপ্লয়মেন্টে টাকা দিয়েছেন। গ্রামীন অর্থনীতিকে চাঙ্গা করবার জন্য টাকা দিয়েছেন। আজকে শহরাঞ্চলে কর্পোরেশান, মিউনিসিপ্যালিটি হয়েছে, কিন্তু ধান্ধাবাজি আসছে, ধান্ধাবাজিতে কিছু করা যাবে না তো। আমি বলি ধান্ধাবাজিটা ছাড়ুন। ধান্ধাবাজির রাজনীতি করাটা ছাড়তে হবে। এটা যদি বন্ধ না করা যায় তাহলে কিছু করা যাবে না — আপনি যতই টাকা দিন না কেন। এই দেখুন তো বস্তি উন্নয়নের জন্য নাইন্থ ফিনান্স কমিশনের ৯০ কোটি টাকা ৩১শে মার্চের মধ্যে খরচা করতে পারবেন? স্যানিটেশনের সমস্ত টাকা ফেরত চলে যাবে। এইসব তো বিভিন্ন জায়গায় ঘুরলে দেখা যাবে। স্কুল বিল্ডিং রিপেয়ারের এইটথ ফিনান্স কমিশনের ২১ কোটি টাকা ফেরত চলে গেছে। খবর নেবেন এডুকেশন ডিপার্টমেন্ট থেকে। আজকে সেজন্য এরা ঘাটতি বাজেট, সাপ্লিমেন্টরি বাজেট যেটা অনুমোদনের জন্য এনেছেন, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় এই বাজেট মানতে প্রস্তুত নয়। এটা মানা যায় না, গ্রহণযোগ্য নয়।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টরি গ্রান্ট এখানে সভায় পেশ করেছেন আলোচনার জন্য আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে রাখছি। আমি জানি যে সাপ্লিমেন্টরি বাজেট অনেক সময় বাজেটে রাখতে হয় নানা কারণে। সরকারের এই ধরণের অতিরিক্ত ব্যয় বরাদ্দ রাখতে হয়। বিশেষ করে যখন হঠাৎ প্রাকৃতিক বিপর্যয়ে — বন্যা, খরা, ঘূর্ণি ঝড় ইত্যাদি কারণে টাকা রাখতে হয়। আমি জানি না, কংগ্রেসি সদস্যরা সমালোচনা করবার জন্য সমালোচনা করলেন না কি বোঝা গেল না। তবে এটা ঠিক কথা যে, যে সময় প্রাকৃতিক বিপর্যয় ঘটে সেই সময় যদি তাঁরা সহযোগিতার হাত বাড়িয়ে দিতেন তাহলে তাঁদের সমালোচনা গ্রহণযোগ্য বলে মনে হত। আমি জানি যে, বিগত বছরগুলিতে সরকারের মোকাবিলা করতে হয়েছে এবং বিশেষ করে আমরা দেখেছি যে বিগত বছরে বন্যা এবং ঘূর্ণি ঝড়ে সুন্দরবনের প্রত্যন্ত এলাকাতে ঘূর্ণি ঝড়ের প্রলয়ঙ্কর তান্ডব চলেছে। সেগুলি মোকাবিলা করবার জন্য যে প্রয়াস সরকারের এবং সেই দুঃস্থ মানুষগুলির পাশে দাঁড়াতে হয়েছে সেটা লক্ষণীয়। হয়ত সামগ্রিকভাবে সেই দুঃখ মোচন করা সম্ভব হয় নি। তবে অতীতের কোনও সরকার এতো দ্রুততার সঙ্গে মোকাবিলা করেছেন বলে জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব এই কারণে যে, যদিও কাজগুলি দ্রুততার সঙ্গে করা গেছে কিন্তু তবুও কিছু সরকারি অফিসার, কর্মচারিদের গাফিলতিতে কিছু কিছু ক্ষেত্রে ত্রুটি রয়ে গেছে। যেমন সুন্দরবনের ঘূর্ণি ঝড় যখন হয় তখন অনেক লোকের ক্ষয় ক্ষতি হয়েছে। কিন্তু যথাসময়ে পুলিশ রিপোর্ট না আসার ফলে টাকা পেতে দেরি হয়েছে। তাঁদের ক্ষতিপূরণ পেতে দেরি হয়েছে। জেলা প্রশাসনের সঙ্গে যোগাযোগ ঠিক মতন হয় নি। এস. পি. রিপোর্ট পরে সাবমিট করেছেন। এই রকম ত্রুটি অনেক ক্ষেত্রে হয়েছে। টাকা এক সঙ্গে বরাদ্দ ছিল, কিন্তু রিপোর্ট দেরিতে পাবার ফলে ক্ষতিপূরণ থেকে অনেকে বঞ্চিত হয়েছেন। আমি আশা রাখছি পরবর্তীকালে যাতে এই রকম ত্রুটি না হয় সেই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী দৃষ্টি রাখবেন।

[5-50 — 6-00 P.M.]

এছাড়া সাইক্লোন বা ঘূর্ণি ঝড়, বন্যা এমন সময় আসে যখন আমাদের করার কিছু থাকে না। আমাদের অভিজ্ঞতায় দেখা গেছে ওয়েদার রিপোর্ট এমন বিভ্রান্তির সৃষ্টি করে যে আমরা সঠিক তথ্য জানতে পারি না এবং সেটা সময়মত না জানার ফলে সরকারও বিভ্রান্ত হয়। যেমন ধরুন সুন্দরবনের গোসাবা, বাসন্তী, নামখানা বিধ্বস্ত হয়ে গেল কিন্তু রেডিও, আবহাওয়া দপ্তর বলে দিলেন যে নামখানা, সাগর, পাথরপ্রতিমা বিধ্বস্ত হয়ে গেছে। তিন চার দিন পরে প্রকৃত সংবাদটা পাওয়া যায়। এর ফলে দ্রুততার সঙ্গে কাজ করার কোনও সম্ভাবনা থাকে না। প্রকৃত সংবাদ যাতে তাড়াতাড়ি আসে সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। সাপ্লিমেন্টরি বাজেটের মধ্যে পেনশন বা অবসরকালীন ভাতার উল্লেখ আছে। কিন্তু কতগুলি জায়গায় আমরা দেখেছি বিশেষ করে শিক্ষকদের ক্ষেত্রে যে শিক্ষক যারা রিটায়ার হয়ে যাচ্ছেন তাঁদের অবসরকালীন ভাতা বা পেনশন দিতে এত বেশি দেরি হয়, হ্যারাসমেন্ট হয় যে এই রিটায়ার শিক্ষকরা অনেকেই রিটায়ারমেন্ট বেনিফিট পাওয়ার পূর্বেই মারা যান বা অনেকের দুঃস্থ অবস্থার সৃষ্টি হয়। শিক্ষকদের এই দায়-দায়িত্ব শিক্ষকদের হাতে

নেই, তাঁদের কাগজপত্র তৈরি করার বিষয়টা নির্ভর করে অন্য সরকারি কর্মচারিদের উপর। সেই সমস্ত কর্মচারিদের কিছু অংশ অহেতুক বিলম্ব করেন ফলে শিক্ষকদের অবসরকালীন ভাতা পেতে দেরি হয়। সেজন্য এই ধরনের সরকারি গাফিলতি যেন না থাকে। এছাড়া সরকারের যে সমস্ত প্রজেক্ট বা বিভিন্ন উন্নয়ন মূলক কাজ কোথায় কেমন ভাবে হচ্ছে, সময় মতো হচ্ছে কি না সেগুলির তদ্বির করার জন্য এম. এল. এ.-রা বিভিন্ন সময় সরকারি অফিসে গিয়ে যোগাযোগ করার চেষ্টা করেন কিন্তু এটা অনস্বীকার্য যে অনেক সময় সরকারি অফিসে গিয়ে যাদের সঙ্গে এই ব্যাপারে কথা বলবেন তাঁরা অফিসে এক দেড় ঘন্টা পরে আসেন। এজন্য অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী ও মন্ত্রিমহাশয়রা চেষ্টা করছেন যাতে সকলেই নিয়মিত অফিসে আসেন। এছাড়া দেখা গেছে ব্লকের যে কাজকর্মগুলি হবে, সরকারের যে বাজেট বরাদ্দ আছে জেলা এবং ব্লক স্তরে সেখানে এস. এ. ই. সেই প্ল্যান অস্টিমেট তৈরি করতে এত বিলম্ব করে যে বছরের শেষে ফেব্রুয়ারি, মার্চে তাড়াহুড়ো করে সেই কাজ সম্পন্ন করতে হয়। এগুলি যাতে না হয় সেজন্য শুধু ডিরেকশন দিলে হবে না, আমার মনে হয় সরকারি প্রশাসনের জেলা এবং ব্লক লেভেলে যারা উর্দ্ধতম কর্মকর্তা তাদের সঙ্গে পৃথক পৃথক বৈঠক করে যে অর্থ বরাদ্দ থাকে সেটা সময়মত কিভাবে পাওয়া যায় তাঁর জন্য জেলা প্রশাসনের সঙ্গে আমাদের যুক্ত করে ডি. পি. সি. সি.-র মিটিং-এ গিয়ে উপস্থিত থেকে আলোচনা করার অবসর আমাদের এম. এল. এ.-দের থাকে না, কিন্তু ব্লক এলাকায় আমাদের আলোচনার সুযোগ থাকে। কাজগুলি যাতে তোলা যায় সেই ধরনের উদ্যোগ যদি থাকে তাহলে সমস্ত কাজগুলি সময়মত উঠে যেতে পারে। আরেকটা কথা বলতে চাই গ্রামীন কিছু হাসপাতালে একটা টেনডিন্সি হয়ে গেছে সরকারি ডাক্তার যারা তারা শহরের হাসপাতাল ছাড়া গ্রামীন হাসপাতালে যেতে চাই না।

আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয় বহু উদ্যোগ নিয়েছেন, বারে বারে চেষ্টা করেছেন গ্রামে পাঠানোর জন্য, কিন্তু দেখা গেছে কোনও রকমে গ্রামে এক দেড় বছর কাটানোর পরেই শহর বা শহরতলিতে ফিরে আসেন, গ্রামে যাবার আর ইচ্ছা প্রকাশ করেন না, নানা অজুহাতে শহরের আশপাশেই থাকেন। কিছুটা দূরবস্থার মোচন হলেও বহু ক্ষেত্রেই ব্লক হাসপাতালগুলিতে ডাক্তাররা সময় মতো থাকেন না। সপ্তাহে এক দু দিন থাকেন। ঔষুধ আছে, কিন্তু ঔষুধ প্রয়োগের ব্যবস্থা থাকে না। নার্স, অ্যাটেন্ড্যান্ট থাকার কথা, কিন্তু তারা থাকেন না। এই অবস্থার প্রতিকার যাতে হয় সেটা দেখা দরকার। প্রশাসনিক গাফিলতির জন্য অনেক সময় সরকারের এই ধরনের দুর্নাম আসে। এরপর আমি গ্রামীন কর্মসংস্থানের ব্যাপারে একটি কথা বলতে চাই। কিছুদিন আগে আমরা জেনেছিলাম যে, গ্রামীন পরিবহনের দূরবস্থার কিছুটা লাঘবের জন্য গ্রামীন শিক্ষিত বেকার যুবকদের সেলফ এমপ্লয়মেন্ট স্কীমে অটো রিক্সার প্রাধান্য দেওয়া হয়েছিল এবং বেশির ভাগ ক্ষেত্রেই আমরা তাদের ঐ স্কীমে উৎসাহিত করেছিলাম। কিন্তু দেখা গেল, হঠাৎ একটি চিঠি দিয়ে ঐ অটো রিক্সা বন্ধ করে দেওয়া হল। সব জেলায় এটা গেছে কিনা জানি না। তবে এটা বন্ধ করে দেবার ফলে আবার বেশ কিছু হতাশা পরিলক্ষিত হচ্ছে। যে অটো রিক্সাগুলি চলছিল তাতে বহু লোকের একটা বিকল্প ব্যবস্থা তৈরি হয়েছিল। গ্রামে রাস্তা বাড়ছে। বিভিন্ন জায়গায় রাস্তা হচ্ছে। গ্রামে যে বাসগুলি

চলছে তাতে লোকজন ঠিক মতো ভাবে যাতায়াত করতে পারছে না। বিকল্প হিসাবে সেখানে এই অটো রিক্সাগুলি চলছিল। হঠাৎ বন্ধ করে দেওয়া হল। এই ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী, মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। হঠাৎ এই ভাবে বন্ধ করে দিলে তারা কি করে খাবে? তাদের চলবে কি করে? কাজেই এই অবস্থাটা একটু ভেবে দেখা দরকার। আর গ্রামীন কর্মসংস্থানের ক্ষেত্রে ব্যাঙ্ক কর্তৃপক্ষ নানা অজুহাতে বিড়ম্বনার সৃষ্টি করছেন। এই যুবকরা টাকা পাবে, সেই টাকা গভর্নমেন্ট দেবে। তারা লোন পাবে। অথচ ব্যাঙ্ক কর্তৃপক্ষ-এর মতামত বা ইচ্ছার উপর নির্ভর করবে, তারা টাকা পাবে, কি পাবে না, এটা চলতে পারে না। লোনের জন্য কেউ দরখাস্ত করলে দেখা যাচ্ছে যে, সেই যুবকের বাবার নামে হয়ত কিছু লোন রয়ে গেছে, এই অজুহাতে সেই যুবকের টাকা আটকে গেল অথবা দেখা গেল ঐ স্কীমটি ভায়াবল নয়, ফিজিবল নয়, এই বলে আটকে দিল। সব শেষে আমি বলতে চাই যে, প্রতি বছরই এই সাপ্লিমেন্টরি বাজেটের আলোচনায় আমরা অংশ নিই, অনুমোদনও করি গ্রান্টস নর্ম্যাল বাজেট ভাষণে বিস্তারিত ভাবে ব্যাখ্যা দেওয়া থাকে। এই সাপ্লিমেন্টরি গ্রান্টসেরও একটা এক্সপ্ল্যানেশন দেওয়া যায় কিনা সেটা একটু ভাববেন এটা করা হলে আমাদের সদস্যদের জিনিসটা বুঝতে একটু সুবিধা হবে। শুধুমাত্র অঙ্কের হিসাব দেখিয়ে দিলে পরিষ্কার ব্যাখ্যা হয় না। এই জন্য পরবর্তী সময়ে যদি এই সাপ্লিমেন্টারি গ্রান্টের একটা এক্সপ্ল্যানেশন দেন তাহলে আর একটু বুঝতে সুবিধা হয়। আর একটি প্রশ্ন হচ্ছে এই, এই সাপ্লিমেন্টরি গ্রান্টসে ৪১২ কোটি সামথিংস দেখানো হয়েছে। এটা কোথা থেকে এল? কোন হেড থেকে এটা পাওয়া গেল, আমাদের বুঝতে একটু অসুবিধা হচ্ছে। কেন না, গতবার বাজেট বক্তৃতায় আপনি বলেছিলেন বেতনের জন্য ৩২৪ কোটি টাকা ধরা আছে। এই ৪১২ কোটি টাকাটা এর কিছু অংশ কিনা এটা জানাতে অনুরোধ করছি। এই কথা বলে সাপ্লিমেন্টরি গ্রান্টসকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় এই সভায় ১৯৮৯/৯০ সালের যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই প্রসঙ্গে বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং শ্রী অশোক ঘোষ মহাশয় যে বক্তৃতা দিলেন তা আমি মনোযোগ দিয়ে শুনলাম। তাঁদের বক্তব্য শুনে মনে হচ্ছিল তাঁরা মূল বাজেটের উপর আলোচনায় অংশ গ্রহণ করেছেন এবং কোনও বরাদ্দই তাঁরা সমর্থন করছেন না বা উল্টো দিক দিয়ে বলা যায় তাঁদের দাবি মতন বোধহয় কোনও দপ্তরই রাখার দরকার নেই। এই প্রসঙ্গে অত্যন্ত বিনয়ের সঙ্গে আমি তাঁদের কয়েকটি কথা বলব। আমি একটা পারসেন্টেজ কষে দেখছিলাম ভুল হলে অসীম বাবু কারেক্ট করে দেবেন — এটা টোটাল বাজেটের বোধ হয় ৩.৪৭ পারসেন্টের বেশি হবে না। এটা একটা খুব মিনিমাম ব্যাপার। কিছু কিছু এমারজেন্সি ব্যাপার থাকে যার জন্য ধরতে হয়। এই প্রসঙ্গে আমি ডিমান্ড নং ৪১-এর প্রতি ওঁদের একটু দৃষ্টি আকর্ষণ

করব। এখানে সিডিউল কাস্ট অ্যান্ড সিডিউল ট্রাইবস অ্যান্ড আদার ব্যাকওয়ার্ড ক্লাসেসের জন্য যে টাকাটা ধরা হয়েছে তা খুব সামান্য টাকা কিন্তু অত্যন্ত প্রয়োজনীয় ব্যাপার এটা। কারণ, সারা ভারতবর্ষে ব্যাকওয়ার্ড ক্লাসেসের যে ডেভেলপমেন্ট তাতে বোধ হয় পশ্চিমবাংলায় আমরা অনেকটা পিছিয়ে আছি কাজেই তার জন্য যে টাকাটা ধরা হয়েছে সেটা অতি প্রয়োজনীয় টাকা। তা ছাড়া এ ক্ষেত্রে যে টাকাটা ধরা হয়েছে তার পরিমাণও এমন কিছু নয় কাজেই এটা নিশ্চয় গ্রহণযোগ্য হতে পারে। আমরা মনে করি ব্যাকওয়ার্ড ক্লাসেসের ডেভেলপমেন্টের কাজ আরও দ্রুততার সঙ্গে হওয়া উচিত। প্রায়রিটি অনুযায়ী শুধু তাদের চাকরি দিলেই হবে না এ ক্ষেত্রে তাদের জন্য যে সমস্ত ডেভেলপমেন্ট ওয়ার্ক হওয়া দরকার সেটাও করতে হবে কাজেই এগুলি নিশ্চয় সমর্থনযোগ্য। আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের এই বিষয়টা ভাবার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি জানেন যে পশ্চিমবাংলার বিগত ১২ বছর ধরে একটা বিকল্প দৃষ্টিভঙ্গির মাধ্যমে পরিকল্পনাগুলি ধীরে ধীরে বা স্টেপ বাই স্টেপ এগিয়ে চলেছে। ঘাটতি শূন্য, ভারসাম্য যুক্ত বাজেট — এটা কোনও পরিহাসের ব্যাপার নয় বা লুকোচুরির ব্যাপার নয়। ফাঁকি দিয়ে অঙ্কের কারচুপি করে লোককে বুঝিয়ে দেওয়া হচ্ছে এটা ঠিক সে ব্যাপার নয়। খুব সততার সঙ্গে বিচার করলে দেখবেন যে গত তিন বছর ধরে ঘাটতি শূন্য, ভারসাম্য যুক্ত বাজেট পেশ করা নিশ্চয় কৃতিত্বের ব্যাপার। কিছু কিছু দপ্তরে ত্রুটি বিচ্যুতি থাকতেই পারে কিন্তু বিচার করার সময় সামগ্রিক ভাবে বিচার করতে হবে। যেমন স্বাস্থ্য দপ্তর। এ ক্ষেত্রে নিশ্চয় সমালোচনা গ্রহণ করে ভাবতে হবে কি করে স্বাস্থ্য দপ্তরের কাজকে আরও উন্নত করা যায় কারণ মানুষের জীবন মরণের সমস্যা এর সঙ্গে জড়িত। আবার উল্টো দিকে ল্যান্ড রিফরমসের কথা বলা যায়। এ সম্পর্কে এখানে যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে সেটা কেউ অস্বীকার করতে পারবেন না। এ ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটা উল্লেখযোগ্য স্থান দখল করেছে। এটা কোনও দয়া দাক্ষিণ্যের ব্যাপার নয়, একটা পরিকল্পনার মাধ্যমে, প্রসেসের মাধ্যমে ১২ বছর ধরে এই পরিকল্পনা করা হয়েছে। সুদীপ বাবুরা যদি গ্রামে যান তাহলে দেখবেন সেখানে সবুজ বিপ্লব ঘটে গিয়েছে। আজকে শতকরা ৬০ থেকে ৬৫ ভাগ জমি প্রান্তিক চাষীদের হাতে এসেছে এবং সেখানে ক্ষেত মজুরদের আয় বেড়েছে ফলে এটা সম্ভব হয়েছে। এটা কোনও ছোট কথা নয়, এটা কোনও কারচুপির ব্যাপারও নয়। ঘাটতি শূন্য বাজেট এমনি এমনি হয় না। আপনারা যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন ১৯৮৮/৮৯ সালে যা খাদ্য উৎপাদন হয়েছে তার পরিমাণ প্রায় ১১৫ লক্ষ টন। এটা লক্ষ্যমাত্রাকে ছাড়িয়ে চলে গিয়েছে। কাজেই এসব জিনিস ব্যাখ্যার কোনও প্রয়োজন নেই এবং অঙ্ক দিয়ে বোঝানোরও প্রয়োজন নেই। কাজেই বিরোধীদের আমি বলব, সমালোচনা করার ক্ষেত্রে আপনাদের একটা পজিটিভ ভূমিকা থাকা দরকার। পুলিশের বাজেট নিয়ে কিছু কিছু কথা বললেন, এগুলি তো মূল বাজেটের আলোচনায় আসতে পারে। কাজেই বিভিন্ন ক্ষেত্রে যা ধরা হয়েছে সেগুলি বিশেষ ভাবে বুঝে আপনাদের সমালোচনা করা দরকার। এরপর ডিমান্ড নং ৬২টা দেখুন। এটা পঞ্চায়েতের ব্যাপার। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীন প্রকল্পের কাজ চালু হয়েছে। এটা পশ্চিমবাংলা ছাড়া অন্য কোথাও পাবেন না। এটা নিশ্চয় অস্বীকার করা যায় না কাজেই তার জন্য যে টাকার প্রয়োজন সেটা দিতে হবে। সেখানে গ্রামীন উন্নয়নের ব্যাপারে পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ হচ্ছে — এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি., আই. আর. ডি. পি.— এগুলি বুঝতে হবে। সেখানে প্রায় ৫৮০

লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। এটা নিশ্চয় কম কৃতিত্বের ব্যাপার নয়। একটা প্রসেসের মধ্যে দিয়ে এইসব জিনিস আনতে হয়েছে এবং সেই পরিকল্পনা সাকসেফুল হয়েছে বলেই টৌটাল বাজেটটা ঘাটতি শূন্য অবস্থায় এসেছে কাজেই কোনও রকম কারচুপির ব্যাপার নয়। বিরোধী পক্ষ নিশ্চয় সমালোচনা করবেন কিন্তু সেই সমালোচনা কন্সট্রাকটিভ হওয়া উচিত। স্বল্প সঞ্চয়ের মাধ্যমে আয় বেড়েছে। সেখানে যে টাকাটা এল সেটা কেমন ভাবে এল তাও ভাবতে হবে। তা ছাড়া উন্নয়নের পথে আমাদের যে বাধা আছে সেটাও ভাবতে হবে। ইন্দিরা গান্ধীর আমল থেকে মাশুল সমীকরণ নীতি নিয়ে চিৎকার করলেও সে ব্যাপারে কেন্দ্রীয় সরকার কিছু করেন নি। আমি এ নিয়ে বৃহৎ আলোচনায় যাচ্ছি না, সময় মত সে নিয়ে আলোচনা করা যাবে, তবে বিরোধী পক্ষকে বলব, আপনারা সাপ্লিমেন্টরি গ্রান্ট নিয়ে যে সব কথা বলছেন তা নিয়ে আপনারা আর একটু চিন্তা করুন এবং তা করে আপনাদের বক্তব্য রাখুন। আর তা না হলে আপনারা যা বলছেন তাতে তো সমস্ত ডিপার্টমেন্টকেই উঠিয়ে দিতে হবে। আপনাদের কাছে তো কোনটাই সমর্থনযোগ্য বলে মনে হচ্ছে না। আপনাদের সমালোচনার একটা দৃষ্টিভঙ্গি থাকতে পারে কিন্তু দপ্তরগুলি চলবে কি করে সেটা তো চিন্তা করতে হবে। সিডিউল, সিডিউল ট্রাইবসদের ব্যাপার, ফ্ল্যাড কন্ট্রোলের ব্যাপার — এগুলি চিন্তা করবেন না? যে ভাবে অকাল বৃষ্টি শুরু হয়েছে তাতে যে কোনও সময় একটা সাংঘাতিক ব্যাপার হয়ে যেতে পারে। মূল বাজেট পাশ করতে করতে তো অনেক দেরি হয়ে যাবে, এখন তার মধ্যে যদি বিপদ হয়ে যায় এবং সেখানে ইমিডিয়েটলি ভাঙ্গন রোধ করার প্রয়োজন হয়, রিলিফ মেজার নেবার প্রয়োজন হয় তার জন্য তো টাকা পয়সা দরকার। সেটা আপনারা ভাববেন না? এটা হয় নাকি? আপনারা দুর্নীতির কথা বলেছেন। ৪০/৪২ বছর ধরে তো আপনারা দুর্নীতি চালিয়ে এসেছেন। আজকে যে সমস্ত ডিমান্ড আনা হয়েছে সামগ্রিক ভাবে সেই ডিমান্ডগুলিকে সমর্থন করা উচিত বলে আমি মনে করি। আজকে যে ল্যান্ড রিফর্ম, সেই ল্যান্ড রিফর্ম অ্যাক্ট ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার একটা গর্ব। এর ফলে কৃষিতে অর্থনৈতিক দিক থেকে একটা বিরাট সাফল্য এনেছে। এর ফলে শ্রম দিবস সৃষ্টি করে মানুষের একটা বিরাট সাহায্য করেছে। মানুষ গ্রামীন জীবনে আর্থিক উন্নতি ঘটিয়েছে। এটাকে আজকে তাদের ভাবতে অনুরোধ করব। এটাতে কোনও কারচুপির ব্যাপার নেই। সামগ্রিক ভাবে এই দৃষ্টিভঙ্গিতে বিচার করতে হবে, একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি দিয়ে বিচার করতে হবে। আমরা জানি বুর্জোয়া শাসন ব্যবস্থার মধ্যে, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই কাজগুলি করতে হচ্ছে। মূল বাজেট যখন আলোচনা হবে তখন সকলেরই বলার সুযোগ থাকবে। এখানে অর্থনৈতিক কোনও কার্পন্য, কেন্দ্রীয় সরকারকে সমালোচনা করার দিকে কোনও কার্পন্য তিনি করেন নি। পরিশেষে ১৯৮৯-৯০ সালের যে সাপ্লিমেন্টরি গ্রান্ট মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিধানসভায় এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী মহঃ সেলিম** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই চলতি বছরের জন্য যে সাপ্লিমেন্টরি গ্রান্ট পেশ করেছেন, আমি তা সমর্থন করছি। আজকে এখানে বিরোধী পক্ষ থেকে এই ঘাটতি শূন্য বাজেটের সমালোচনা করেছেন। আমি একথা বলতে

পারি যে এই ঘাটতি শূন্য বাজেটের উপর দাঁড়িয়ে এই বছর ৩১শে মার্চ পর্যন্ত যে রাজস্ব আদায় হওয়ার কথা, ইতিমধ্যে ফেব্রুয়ারি মাস পর্যন্ত তার শতকরা ৯০ ভাগ আদায় হয়ে গেছে। সাপ্লিমেন্টরি গ্রান্ট মানে এই নয় যে যা আয় ধরা হয়েছিল তার থেকে বেশি পরিমাণ রাজস্ব আদায় করতে পারব। পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন যে দপ্তরগুলি আছে তার জন্য এখানে সাপ্লিমেন্টরি গ্রান্ট অনুমোদনের জন্য রাখা হয়েছে এবং ৪১২ কোটি টাকা মঞ্জুরের জন্য এখানে পেশ করা হয়েছে। আমার মনে হয় সুদীপ বাবু বোধ হয় এটাকে প্রত্যাহার করে নেবার জন্য বলেছেন। আমি কথাটা ঠিক বুঝতে পারলাম না। কারণ এই গ্রান্টের মধ্যে প্রধান যেটা বলা হয়েছে যে বামফ্রন্ট সরকারকে তৃতীয় বেতন কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টের ভিত্তিতে সরকারি কর্মচারী, পঞ্চায়েত, এবং অন্যান্য দপ্তরের কর্মচারিদের যে বেতন বৃদ্ধি হয়েছে তার অধিকাংশ টাকা এর মধ্যে ধরা আছে। এটা বোধ হয় উনি বুঝতে পারেন নি। অর্থাৎ সাধারণ মানুষের যে দাবি, সরকারি কর্মচারিদের যে দাবি সেই দাবি পূরণ করতে গিয়ে যে বৃদ্ধি এবং সে জন্য এই গ্রান্ট অনুমোদনের জন্য রাখা হয়েছে। তারপরে এখানে দেখবেন যে ৭৬ কোটি টাকা আর্বান ডেভেলপমেন্টের জন্য ধরা হয়েছে এবং ৯ম অর্থ কমিশনের সুপারিশের জন্য ধরতে বাধ্য হয়েছেন, কারণ অন্য কোনও উপায় নেই। কাজেই এই ব্যাপারে বিভিন্ন দুর্নীতির যে কথা তিনি বলেছেন সেটা সঠিক নয় বলে আমি মনে করি। 'এই রকম একটা অর্থনৈতিক চাপের মধ্যে দাঁড়িয়ে ৩৮ কোটি ৫৩ লক্ষ টাকারও বেশি উন্নয়ন মূলক কাজে ব্যয় করার জন্য খরা হয়েছে এবং এর বেশিটা আছে সরকারি আন্ডার টেকিংগুলির জন্য। এই সমস্ত সরকারি সংস্থাগুলিকে লোন বাবদ দেওয়া হচ্ছে। অর্থাৎ সাধারণ মানুষের জন্য, পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে সেই সমস্ত শিল্পগুলিকে আধুনিকীকরণ করার জন্য এই টাকা ধরা হয়েছে। যদি বলেন যে বাজেটে এর প্রতিফলন হয়েছে সেটা আমরা বুঝব কি করে? আমার যা ধারণা তাতে শেষের বছরকে নিয়ে যদি একটা অর্থনৈতিক পর্যালোচনা করা যায় তাহলে সেই পর্যালোচনা থেকে আমরা বুঝতে পারব এই ঘাটতি শূন্য বাজেটে যা এখানে বরাদ্দ করা হয়েছিল সেটাতে সাফল্য অর্জন করেছে না ব্যর্থ হয়েছে? আমরা এটা নিয়ে পশ্চিমবঙ্গে গর্ব অনুভব করি। তবে কিছু কিছু ভুল ত্রুটি থাকতে পারে। আমরা এই দাবি করি না যে শতকরা ১০০ ভাগ সাফল্য হয়েছে। কিন্তু এর মধ্যে দাঁড়িয়েও আমরা দেখছি যে পশ্চিমবঙ্গের মাথা পিছু আয় অন্যান্য রাজ্যের তুলনায় বেড়েছে। কিন্তু তার মধ্যে দাঁড়িয়ে আমরা দেখছি যে পশ্চিমবাংলার যে মাথা পিছু আয়, তা অন্যান্য রাজ্যের তুলনায় বেড়েছে, যেখানে ন্যাশন্যাল অ্যাভারেজ সেভেন্থ প্ল্যানে ছিল ফাইভ পার্সেন্ট বর্তমান বছরে বেড়েছে সেখানে পশ্চিমবাংলায় শতকরা ৬ ভাগ জাতীয় আয় বেড়েছে। ১৯৮৮-৮৯ সালে যেখানে জাতীয় আয় বাড়ার হার হচ্ছে শতকরা সাত ভাগ, পশ্চিমবাংলায় সেখানে শতকরা ৭।। ভাগ। আমাদের মাথা পিছু আয় ১৯৮৭-৮৮ সালে ছিল ১৮১৮ টাকা, সেখানে ১৯৮৮-৮৯ সাল ১৯৩০ টাকা বেড়েছে। দেখা যাচ্ছে মাথা পিছু আয় কিন্তু পশ্চিমবাংলায় এর মধ্যে দাঁড়িয়ে বাড়াতে সক্ষম হয়েছি। বাজেটের যে মূল দৃষ্টিভঙ্গি, বিভিন্ন দপ্তরের টাকার পরিমাণের হিসাব দেখে বোঝা যাবে না। কিন্তু মানুষের মধ্যে জনগণের মধ্যে বাজেটের একটা মূল দৃষ্টি ফেলা সম্ভব হয়েছে যেটা, সেটা হচ্ছে বিকন্দ্রীকরণ এবং জমির ক্ষেত্রে দেখা গেছে, যেটা অনেক সদস্যই বলে গেছেন যে কী ভাবে বিকেন্দ্রীকরণ হয়েছে এবং তার পরিসংখ্যান দিয়েছে। প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের মধ্যে জমি বিলি করা হয়েছে, সেচের ব্যবস্থা করা হয়েছে

এবং সার, বীজ এই সমস্ত দেওয়া হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। এর ফলে ১১৫ লক্ষ টন খাদ্যোৎপাদন বাড়ানো সম্ভব হয়েছে এবং এটা রেকর্ড পরিমাণ হয়েছে। আমরা এটা দাবি করতে পারি সারা ভারতবর্ষের মধ্যে নজীর বিহীন সেচ ব্যবস্থা আমরা করতে পেরেছি। ৫০ ভাগ যেখানে আমাদের টার্গেট ছিল, সেখানে আমরা ৪৫ ভাগ করতে পেরেছি। এর মধ্যে ৩৮ ভাগ সম্পূর্ণ সেচ সেবিত এলাকার মধ্যে আনা গেছে বাকিটা সম্পূর্ণ ভাবে এখনও করতে পারা যায় নি। এই ক্ষেত্রে বিভিন্ন দপ্তরগুলোর প্রতি যদি একটু নজর দেওয়া যায় তাহলে বেশির ভাগ জমিতে জলের ব্যবস্থা করা যাবে এবং ফসলের উৎপাদন বাড়ানো যাবে। এই যে ফসল উৎপাদন বেড়েছে, প্রকৃত পক্ষে চাষীরা এর অভিজ্ঞতায় সেই চাষ করতে পেরেছে, ফলে ফসল উৎপাদন বেড়েছে। এর ফলে মজুরি বৃদ্ধি হয়েছে, ১৯৮৮-৮৯ সালে মজুরি বৃদ্ধি হয়েছে ১৮ টাকা দৈনিক মজুরি। এখানে অনেকেই বললেন যে, মুদ্রস্ফীতি ইত্যাদির ফলে মজুরি প্রকৃত অর্থে বৃদ্ধি পায় নি। কিন্তু আমি তথ্য দিয়ে দেখিয়ে দিতে পারি যে, মুদ্রস্ফীতির পরেও মজুরি বৃদ্ধি পেয়েছে। যেখানে প্রাইস ইন্ডেক্স শতকরা ৩২ ভাগ বৃদ্ধি পেয়েছে, সেখানে এই কয়েক বছরে আমাদের রাজ্যে মজুরি বৃদ্ধি পেয়েছে শতকরা ৬৫ ভাগ। অর্থাৎ প্রকৃত অর্থে গ্রামীন ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধি হয়েছে। এই পরিপ্রেক্ষিতে বলা যায় যে, পশ্চিমবাংলায় যে ব্যয় বরাদ্দ এই সভা থেকে অনুমোদন করা হয় তা প্রকৃত ভাবেই সাধারণ মানুষ, খেটে খাওয়া মেহনতী মানুষদের মধ্যে সুষ্ঠু ভাবে নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে বলেই তাদের উপকার হচ্ছে। পরিশেষে আমাকে একটা কথা বলতে হচ্ছে যে, প্রাকৃতিক বিপর্যয় সংক্রান্ত বিষয়ে বরাদ্দের ক্ষেত্রে আলোচনা করতে গিয়ে বিরোধী বন্ধুরা দুর্নীতির কথা তুললেন। অর্থ পশ্চিমবাংলায় ঐ জাতীয় বরাদ্দের টাকা নির্বাচিত সংস্থার মাধ্যমে ব্যয় করা হয়। ঐ সংক্রান্ত যাবতীয় সাহায্য নির্বাচিত সংস্থার মাধ্যমে গ্রামের দুর্গত মানুষদের মধ্যে পৌছে দেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে ওঁরা কি বলতে চাইছেন জানি না! নির্বাচিত সংস্থা তথা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে জনগণের কাছে সমস্ত কিছু পৌছে দেওয়া যদি দুর্নীতি হয়, তাহলে কি ওঁরা বলতে চাইছেন যে, এই সমস্ত টাকা সুদীপ বাবু, সৌগত বাবুদের হাতে সরাসরি তুলে দিলেই দুর্নীতি বন্ধ হবে! যে ব্যবস্থা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন, তার বিকল্প উপায় কি আছে? পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষের মধ্যে সমস্ত কিছু বিলি বন্টন ব্যবস্থাই হচ্ছে সব চেয়ে ভাল ব্যবস্থা। অথচ এর মধ্যে ওঁরা দুর্নীতি দেখতে পাচ্ছেন! যাই হোক মাননীয় অর্থমন্ত্রীর উত্থাপিত সাপ্লিমেন্টরি গ্রান্টের দাবিকে সমর্থন করে, ওঁদের সমালোচনার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কোন মন্ত্রী উপস্থিত নেই, কার কাছে বলব? আপনি মন্ত্রীদের আসতে বলুন। অর্থমন্ত্রীকে ডাকুন। তিনি না এলে কাকে বলব?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঐ তো মন্ত্রী রয়েছেন, আপনি বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** অসীম বাবু না এলে কাকে বলব!

**(এই সময়ে ডঃ অসীমকুমার দাশগুপ্ত সভায় উপস্থিত হন।)**

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি দুঃখিত যে, কিছুটা সময় গেল। অবশ্য তার কারণ মন্ত্রী ছিলেন না এবং অসীম বাবুর মত পন্ডিত লোকের সামনে বলায়

একটা আনন্দ রয়েছে। অসীম বাবু আজকে ডিমান্ড ফর সাপ্লিমেন্টরি গ্রান্ট ১৯৮৯-৯০ যা এনেছেন তার আমি বিরোধিতা করছি।

[6-20 — 6-30 P.M.]

আমি এটা জানি যে, সাপ্লিমেন্টরি গ্রান্টস আন্যাটা কিছু অস্বাভাবিক নয়। যে কোনও জায়গায় রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকার সাপ্লিমেন্টরি গ্রান্টস এনে থাকেন। কেন এনে থাকেন, শাসক দলের দুজন মাননীয় সদস্য মাননীয় সত্যেন বাবু এবং শক্তি বাবু সে কথা বলেছেন। কোনও অপ্রত্যাশিত খরচ যদি হঠাৎ সরকারের উপর এসে যায় তাহলে সাপ্লিমেন্টরি গ্রান্টস নিয়ে আসা হয় এবং তখন দায়িত্ব নিয়ে টাকাটা খরচ করে ফেলার পরে বিধানসভায় যদি ভোট নেওয়া না হয়ে থাকে, টাকাটা অ্যাপ্রুভ করেন। আমার প্রশ্ন আজকে সাপ্লিমেন্টরি গ্রান্টস এনেছেন সেই সাপ্লিমেন্টরি গ্রান্টসের মধ্যে কতটা প্রত্যাশিত ছিল এবং কতটা অপ্রত্যাশিত ছিল এটা হিসাব করার ব্যাপার। এটা ঠিক যে — মাননীয় সত্যেন বাবু হেড মাস্টার মানুষ — উনি হিসাব করে দেখিয়েছেন যে সাপ্লিমেন্টরি গ্রান্টসের পরিমাণ বেশি নয়। চার্জ, যা মূল ভোটিং হবে ৪০৪ কোটি ৩৭ লক্ষ টাকার উপর, যদি ১০ হাজার কোটি টাকার বাজেট হয় এটার ৩ পারসেন্ট অর্থাৎ মোট বাজেটের ৩ পারসেন্ট উনি এক্সট্রা খরচ করেছেন। মজার ব্যাপার দেখুন এই বইটার প্রথম থেকে শেষ পর্যন্ত ৯৬টি ডিমান্ডস ফর গ্রান্টস আছে। ৯৬টি এক্সপ্ল্যানেটরি মেমোরান্ডাম পড়ে দেখুন, তার মধ্যে ৮০টি এক্সট্রা খরচ। কিসে ৮০-র উপর এক্সট্রা খরচ হল? — ডিউ টু ইনক্রিজড এসটাবলিসমেন্ট এক্সপেনশেস। তার মানে মাইনে এবং অন্যান্য ব্যাপারে খরচ বেড়েছে এবং অসীম বাবু বুদ্ধিমান লোক, উনি জানতেন এটা বাড়বে এর জন্য আলাদা করে হিসেব আছে। গত বছর ১৯৮৯-৯০ সালের বাজেট বক্তব্যে উনি একটা জায়গায় বলেছেন যে, বেতন পুর্নবিন্যাস, অতিরিক্ত মহার্ঘ ভাতা এই বাবদে উনি ৩৫৯ কোটি ৭৮ লক্ষ ৫৮ হাজার টাকা একটা খরচ দেখিয়েছেন। ফাঁকটা কোথায়? অসীম বাবু ওটাকে মূল বাজেটে যে খরচ সেটার মধ্যে দেখান নি। আই অ্যাম টেকিং একসেপশন টু দিস। আমি আপত্তি করছি, যদি উনি জানতেন যে পে-কমিশনের রেকমেন্ডেশন আসবে তাহলে এর একটা বড় অ্যামাউন্ট বাজেটের মধ্যে ধরা উচিত ছিল। যাতে বিপুল পরিমাণ সাপ্লিমেন্টরি গ্রান্টস না দিয়ে আসতে হয়। তাতে দেখা গেল সাপ্লিমেন্টরি গ্রান্টসে রাজ্য সরকারের কর্মচারিদের মূল খরচ দেওয়া হবে। জানা ছিল দেওয়া হবে, গত বছর দেওয়া উচিত ছিল উনি রেখে দিয়েছেন। তা ছাড়া যে প্রভিশন আছে তা খুব ভাল। এখন অসীম বাবু জিরো ডেফিসিট বাজেট পেশ করেছেন। কারচুপিটা কোথায় পড়ছে, কারচুপিটা কি? প্রতি বছর সেলস ট্যাক্স থেকে মূল আয় হয়। ১৯৮৯-৯০ সালের বাজেট বক্তব্য পড়ে দেখুন। রাজ্য সরকারের আয়ের মূল কোথায়? রাজ্য সরকার সেলস ট্যাক্স থেকে বেশি রাজস্ব পান, এই কথা উনি রাজ্য সরকারের বাজেটে বলে থাকেন। এটা ইন এলাসটিসিটী মনে হয়। এটাতে অন্য আরও সুযোগ থাকে না কেন? ঐ একই ট্যাক্স — ভি. সি. পি., ভি. সি. আর., অলটারনেটিভ ইয়ারে এই একই জিনিস — দেশি মদ, বিলিতি মদ। সিনেমা টিকিটের উপর কর বসাতে পারেন না ফর পলিটিক্যাল রিজনস। দুটি জায়গায় উনি হাত দিতে পারবেন না। (১) এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স, আর (২) ইরিগেশন সেস। এগুলি বাড়াবার

ক্ষমতা নেই, ল্যান্ড রেভিনিউর উপরও বাড়াবার ক্ষমতা নেই। কাজেই এর মধ্যেই ঘুরতে হবে। ওনার অসুবিধা আছে। এর ফলেই উনি প্রতি বারেই যেটা করেন সেটা হল প্রতিবারই উনি সম্পদ সংগ্রহের কথা বলেন, কি ভাবে টাকা সংগ্রহ করবেন। গত বারের বাজেট বক্তৃতার ৮ পাতা দেখুন। মোট বাণিজ্যিক করের মধ্যে বিক্রয় কর বাবদ ১৯৮৭-৮৮ সালে ১ হাজার ৪১.০ কোটি বৃদ্ধি পেয়ে ছাড়িয়েছে ১২৫৫ কোটি টাকা। এ বছরের লক্ষ্যমাত্রা ১২৩২.৫৪ কোটি টাকার চেয়ে বেশি। উনি সব সময় করছেন কি, যা বিক্রয় করের বাবদ আদায় হয় তার থেকে ২০০/৩০০ কোটি টাকা কম দেখিয়ে দেন। পরে তিনি দেখিয়ে দেন যে, লক্ষ্যমাত্রা ছাড়িয়ে গেছে। তার ফলে কি হচ্ছে? যেটা উনি করছেন দেয়ার ইজ নো ইকনমিক ইন দি ম্যাটার, দেয়ার ইজ অনলি অ্যাকাউন্টিং। উনি হিসেব দেখিয়েছেন মার্চের শেষের দিকে। প্রতিদিন হিসেব করেন, বলেন, আজকে সেলস ট্যাক্স অ্যাডভান্স কত জমা পড়েছে, কি কি খরচ ছাড়িয়েছে এবং শেষ দিনে হিসেব মিলিয়ে দেন ও এসে বলেন, বন্ধুগণ, দেখুন এ বছরেও আমরা ঘাটতি শূন্য বাজেট করতে সক্ষম হয়েছি।

উনি এম. আই. টি. থেকে ডক্টরেট করেছেন ইকোনোমিক্স-এ। আজকে ওনার অ্যাকাউন্টিং-এ জ্ঞান রয়েছে। ৪০৪ কোটি টাকার একসেস ডিমান্ডটা কিসের খরচ? দেখবেন, রেভিনিউ এক্সপেনডিচার ৩৪৮ কোটি টাকা, ক্যাপিটাল এক্সপেনডিচার ৪৮ কোটি টাকা, লোনস অ্যান্ড অ্যাডভান্স ৩৫ কোটি টাকা। এরপর আসছে রাজ্য সরকারের রেভিনিউ এক্সপেনডিচার। যে হারে আজকে এই রেভিনিউ এক্সপেনডিচারটা বাড়ছে সেটা রাজ্য সরকার নিয়ন্ত্রণ করতে পারছেন না, প্ল্যান বাজেটও বাড়াতে পারছেন না। ডিটেলস-এ গেলে দেখা যাবে যে, রেভিনিউ এক্সপেনডিচারের ক্ষেত্রে রাজ্য সরকার কোনও রকম নিয়ন্ত্রণ করতে পারছেন না। তবে তিনি বছরের শেষে অ্যাকাউন্টিং প্র্যাকটিস দেখাচ্ছেন। সবাই বলছেন যে, ন্যাশন্যাল ক্যালামিটির জন্য টাকা রাখা দরকার। কিন্তু এই ন্যাশন্যাল ক্যালামিটির জন্য খরচ কত হয়েছে? খরচটা হয়েছে ডিমান্ড নম্বর ৪৪-এ ২০২ কোটি ৯৭ লক্ষ ১৩ হাজার টাকা ফর রিলিফ অন অ্যাকাউন্ট অফ ন্যাশন্যাল ক্যালামিটিজ। ন্যাশন্যাল ক্যালামিটির এই যে খরচ এটা আনফোরসিন এক্সপেনডিচার। সেটা বাড়তে বাড়তে করে দিয়েছেন ৪০৪ কোটি টাকা। এটা অ্যান্টিসিপেটরি এক্সপেনডিচার। কাজেই এই সাপ্লিমেন্টরি বাজেট যা নিয়ে এসেছেন, হুইচ ইজ কনট্র্যারি টু নর্মাল ফিনান্সশিয়াল প্র্যাকটিস। কাজেই এর দরকার ছিল না। এটা কেয়ারফুলি না দেখলে এড়িয়ে যেতে পারে।

মিঃ স্পিকার স্যার, তারপর দেখুন, সাপ্লিমেন্টরি বাজেটে হঠাৎ কত খরচ হচ্ছে! এক্ষেত্রে একটা ইন্টারেস্টিং ব্যাপার দেখছি। ওঁরা বলেছেন, 'ব্যয় সঙ্কোচ করছি'। এ ব্যাপারে আমাদের পক্ষ থেকে সুদীপ বলেছে যে, রাজভবনে কত খরচ হয়েছে। খরচটা হয়েছে ৪০ লক্ষ টাকা। এই প্রসঙ্গেই বলা হয়েছে যে, অ্যাডিশন্যাল প্রভিশনস আর রিকয়ার্ড ফর রিনোভেশন ওয়ার্কস অ্যাট রাজভবন। আরও একটা ইন্টারেস্টিং ব্যাপার দেখছি স্যার, সেটা হচ্ছে — এর মধ্যে আননেসেসারি খরচ আরও একটা দেখছি। আমি ভাবছি, কি করে দেখালেন এই খরচটা! এত বড় খরচটা কি? না, হ্যালিকপ্টার কিনেছেন! সরকারি খরচ কমাবার এই কি উপায়? আজকে সাপ্লিমেন্টরি গ্রান্টে মুখ্যমন্ত্রীর জন্য কেনা হ্যালিকপ্টার কেনার খরচটা এসেছে।

[6-30 — 6-40 P.M.]

মাননীয় মুখ্যমন্ত্রী আজকে স্টেট ট্রান্সপোর্ট কর্মচারিদের মিটিং-এ যাবেন, ডি. ওয়াই. এফ. আই.-এর মিটিং যাবেন, কোনও কনফারেন্সে যাবেন, পার্টি কনফারেন্সে যাবেন, মহিলা সমিতির কনফারেন্সে যাবেন, কো-অর্ডিনেশন কমিটির কনফারেন্সে যাবেন, যে কোনও জায়গায় যাবেন ওনার হেলিকাপ্টার চাই। আপনারা খরচ বাঁচানোর কথা বলছেন। কি ভাবে বলবেন স্যার যে খরচ বাঁচছে? এক দিকে খরচ বাঁচানোর কথা বলা হচ্ছে অন্য দিকে মুখ্যমন্ত্রীর হেলিকাপ্টারের খরব বাড়ছে। হেলিকাপ্টারের বাজেট এখানে আসছে, এই জিনিস চলতে পারে না, এটা ফ্রড অন দি পিপল। কেন মূল বাজেটের মধ্যে এটা আনা হচ্ছে না? মুখ্যমন্ত্রীর জন্য আগে থেকে কেন বাজেট প্রভিশনে করেন নি? হঠাৎ কেন এটা আনা হল? কেন আমি জানি। মুখ্যমন্ত্রী অনেক দিন ধরে কমপ্লেন করছিলেন তাঁর বড় সাইজের হেলিকাপ্টার নেই। রাজীব গান্ধী যে ধরনের হেলিকাপ্টার ব্যবহার করেন সেই ধরনের বড় হেলিকাপ্টার নেই। রাজীব গান্ধী যে হেলিকাপ্টারে চড়ে হলদিয়ায় এসেছিলেন সেই ধরনের হেলিকাপ্টার তাঁর নেই। সেই জন্য রাজীব গান্ধী হলদিয়ায় এসে বলেছিলেন হলদিয়া দিয়ে গেলাম এবং হেলিকাপ্টার দিয়ে গেলাম। একটা বড় রাশিয়ান হেলিকাপ্টার দিয়ে গিয়েছিলেন হলদিয়ায় এসে। এই সাপ্লিমেন্টরি ডিমান্ডে আপনারা বলুন আপনারা কেউ হেলিকাপ্টার সমর্থন করেন? এর মানে কি খরচ বাঁচানো হচ্ছে? সামনের বছর দেখবেন আর একবার আসছে মুখ্যমন্ত্রীর দিল্লিতে ২, সারকুলার রোডে বাড়ি কেনার খরচ। এই হচ্ছে আপনাদের ব্যয় সঙ্কোচ। আমি এর পুরো বিরোধিতা করি। আমি বুঝতে পারছি না সিদ্ধার্থ রায়ের উপর আপনাদের কেন এত রাগ। সিদ্ধার্থ বাবু তো সেই বাড়ি কেনে নি, ভাড়া নিয়েছিল। স্যার, সাপ্লিমেন্টরি এসটিমেটস অন ডিমান্ড নং ২৭ এখানে মুখ্যমন্ত্রী হেলিকাপ্টার ক্রয়ের কথা আছে।

Additional provission are required for meeting larger establishment expenditure on account of revision of pay scales and for purchase of Helicopter.

হেলিকপ্টারে কত টাকা লেগেছে সেটা জেনারেল সারভিস-এর অ্যাডমিনিস্ট্রেটিভ সারভিসে এসেছে। সবটা নন-প্ল্যান, পারচেজ অ্যান্ড মেনটেনেন্স অফ ট্রান্সপোর্ট হেলিকাপ্টার। হেলিকাপ্টারের জন্য লেগেছে ১ কোটি ৩৫ লক্ষ ৪৭ হাজার টাকা। গরীবের সরকার, সর্বহারার সরকার সাপ্লিমেন্টরি বাজেট করে মুখ্যমন্ত্রীর জন্য দেড় কোটি টাকা দিয়ে হেলিকপ্টার কিনছে! আপনারা বলছেন ব্যয় সঙ্কোচ করছি। এই সমস্ত কিছু শুনেও আপনারা লাঠি টাঙ্গি বল্লম নিয়ে ইলেকশন করবেন আর মুখে অন্য কথা বলবেন। আরও দু একটা কথা আমি এখানে বলতে চাই। যেমন এখানে জেলের ব্যাপারে বলা হয়েছে। ওনারা বলছেন জেলের কয়েদিদের জন্য ভাল ডায়েট দেবেন। তার জন্য ওনারা টাকা দেবেন। মন্ত্রী মহাশয় কোনও দিন গিয়েছেন জেলে? দেখেছেন সেখানে কি পরিস্থিতি? জেলের কয়েদিদের জন্য ভাল ডায়েট দেবার জন্য টাকা দিচ্ছেন সেখানে ওয়াডাররা কি ধরনের খাবার দিচ্ছে সেটা কি দেখেছেন? সেখানে কয়েদীরা ঠিক ভাবে খেতে পাচ্ছে কিনা সেটা দেখেছেন? আজকে সকালে প্রশ্ন উত্তর পর্বে শুনলাম দমদম সেন্ট্রাল জেলে কয়েদীরা ঘেরাও করেছে জেল সুপারিনটেনডেন্ট কে

খাবার ব্যাপারে। অথচ আমরা দেখতে পাচ্ছি জেলের কয়েদিদের জন্য ডায়েটের খরচ বেড়েছে। আরও একটা দেখলাম সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবদের লোন এবং স্টাইপেন্ড দেবার জন্য টাকা বাড়িয়েছেন। আমি বলছি ঠিক আছে, এতে আমাদের কোনও আপত্তি নেই। ওদের একটা টেস্টিং ল্যাবোরেটরি ফর একজামিনেশন অফ বয়লার এর জন্য টাকা বাড়িয়েছেন, কোনও আপত্তি নেই।

কিন্তু আপনি যদি শেষের দিকে যান, দেখবেন যে সবই হচ্ছে লোনস ফর ইন্ডাস্ট্রিজ যেগুলো ৭৪ নম্বর থেকে শুরু হয়েছে। এগুলো সবই লোনস ফর ইন্ডাস্ট্রিজ। পশ্চিমবাংলায় আজকে কি অবস্থায় এই লোন দেওয়া হয়েছে? প্রতিটি ইনভেস্টমেন্ট হয়েছে সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিতে। ইকনমিক রিভিউতে যেটা উল্লিখিত হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে প্রথমে জিজ্ঞাসা করতে চাই, এই যে শিল্পগুলোকে লোন দিয়েছেন — কোথায় রাজ্যের টাকা বাঁচাবেন, এর মধ্যে একটা মেজর আন্ডার টেকিংয়ের নাম বলুন যেটা আপনি নিয়েছেন তা কি লাভজনক ভাবে চালাতে পারছেন? উত্তর হচ্ছে, না। প্রতি বছর আপনি নিকো এবং স্টেট টেক্সটাইল কর্পোরেশনকে লোন দিয়েছেন। তার আগে টাকা দিয়েছেন সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিতে — লোনস ফর রিভাইভ্যাল অব সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিজ এর জন্য টাকা দিয়েছেন। তারপর এসিসি বিকার্স ব্যবকক কোম্পানিকে ১ কোটি ৬৫ লক্ষ টাকা সেলস ট্যাক্স রিলিফ দিয়েছেন। একটা জিনিস ভেবে দেখার আছে, পশ্চিমবাংলার ট্যাক্সের ব্যাপারে মজার বিষয়টি হচ্ছে, একদিকে পশ্চিমবঙ্গ সরকারের লোন দেবার ব্যাপার এবং অপরটি হল সেলস ট্যাক্স দেবার ব্যাপার, এই দুটি বিষয় এঁরা ঠিক করবেন। এরই সাথে সাথে বারবার চটকলগুলো যে বন্ধ হয়ে যায় সেজন্য কেন্দ্রীয় সরকারকে বলেন। কেন্দ্রীয় সরকার তো কয়েকটি নিয়েছেন। তাঁরা যখন পশ্চিমবঙ্গ সরকারকে বলেন, তোমরা দু একটিকে নাও না, তখন পশ্চিমবঙ্গ সরকার কিন্তু নিতে রাজি হন না। নিজেরা নিতে যে চান না তার কারণ আছে। কেন না, ম্যানেজমেন্টে গেলে ভাল ভাবে করার দায়িত্ব এসে পড়ে। রাম নিবাস মির্ধা কেন্দ্রীয় মন্ত্রী থাকাকালীন এটা বলেছিলেন — সেন্ট্রাল গভর্নমেন্ট আড়াইশো কোটি টাকার প্যাকেজ দিয়েছেন। আপনারা দিতে পেরেছেন পঁচিশ কোটি টাকা? যে সিক ইন্ডাস্ট্রিগুলো আছে সেখান থেকে আপনারা ম্যাকসিমাম ট্যাক্স তোলার চেষ্টা করছেন। সাপ্লিমেন্টরি বাজেটে আপনি দেখিয়েছেন কোথায় ইন্ডাস্ট্রিয়াল ইউনিটকে লোন দিয়েছেন, কোথায় লোন দিয়েছেন আখড়া ব্রিক ফ্যাক্টরিকে। কি ভাবে এনভার্নমেন্ট খাতের টাকায় — পলিউশন দূর করার প্রচেষ্টা না করে — বাস কিনে খরচ করা হয়েছে এ সম্পর্কে সুদীপ বাবু এখানে বলেছেন। আমি তার চেয়েও গুরুত্বপূর্ণ কথা এখানে নিবেদন করতে চাই, সেটি হচ্ছে আমাদের হাউসে সকালে আলোচনা হয়েছে, সাপ্লিমেন্টরি ডিমান্ডেও উল্লেখ আছে বস্তি উন্নয়নের সম্বন্ধে। বস্তি উন্নয়নের জন্য নাইন্থ ফিন্যান্স কমিশনে যখন কংগ্রেস সদস্য হিসাবে এন. কে. পি. সালভে ছিলেন, তখন কলকাতার উন্নয়নের জন্য ৫০ কোটি টাকা দিয়েছেন। কিন্তু টাকাটা গ্রহণ করার ক্ষমতা কি আছে রাজ্য সরকারের? কমল বাবু বলেছেন যে আমরা ৩১শে মার্চের মধ্যে সবটা খরচ করতে পারব। এর আগে মেয়র বলেছিলেন টাকা যে খরচ করব, তার জন্য ইঁট কোথায়! অথচ আমরা দেখছি, আপনারা আখড়া ব্রিক ফিল্ডকে টাকা দিয়েছেন।

*[6-40 — 6-50 P.M.]*

আপনারা কনটিনিউয়াস স্টিম অফ ডিমান্ড কেন্দ্রের কাছে করে যাচ্ছেন। কিন্তু আপনাদের ৫০ কোটি টাকাও খরচ করার ক্ষমতা নেই, ফেরত চলে যাচ্ছে অথচ ১৮২৭ কোটি টাকা চাইছেন। আমি জানি না কোন হিসাবে এটা হয়? আমি শুধু চাইব, আর খরচ করতে পারব না তাতো হয় না। আসলে আপনাদের তো কোনও ইনফ্রাস্ট্রাকচারই নেই। টাকাটা খরচ করবেন কোথায়? ফলে যে টাকাটা পাচ্ছেন, হয় সেটা অপব্যয় হচ্ছে না হলে টাকা খরচ করতে না পারার জন্য ফেরত চলে যাচ্ছে। আপনারা রিপিটেটিভ ডিমান্ড করেন অথচ খরচ করতে পারেন না, টাকা ফেরত চলে যায়। আসলে আপনাদের মূল টাকা চলে যাচ্ছে নন-প্ল্যান এক্সপেনডিচার বাবদ। আমি রেভিনিউ এক্সপেনডিচারের কথা বলছি না। পশ্চিমবঙ্গে ডেভেলপমেন্ট খাতে খরচ ক্রমশ কমে যাচ্ছে। আপনাদের প্ল্যান সাইজ যেভাবে বাড়ছে এটা ঠিক সাফিসিয়েন্ট নয়। আপনারা গত বছর যে প্ল্যানের সাইজ করেছেন সেটা ৫ বছর আগেই প্ল্যানের সাইজ হওয়া উচিত ছিল। এখন আপনারা সেন্ট্রালের কাছ থেকে যে টাকা পাচ্ছেন না সেটা চাপা দেবার জন্য শ্লোগান উইথড্র করছেন। যে পুলিশ মানুষের কাছ থেকে ঘুষ নেয়, যে পুলিশ ব্যাটরা থানায় জঘন্য ভাবে ছাত্রকে খুন করলো এবং যে পুলিশকে জনসাধারণ আর সমর্থন করে না সেই পুলিশ খাতেই ব্যয় বাড়াচ্ছেন। আপনারা তো পুলিশের ওয়েলফেয়ারের জন্য টাকা খরচ করছেন, রাজ্য সরকারি কর্মচারিদের জন্য টাকা খরচ করছেন। আসলে যে টাকা খরচ হয় তার মূলত চলে যাচ্ছে এস্টাব্লিশমেন্টের জন্য। আপনারা ওয়েলফেয়ারের জন্য কি খরচ করবেন? আপনারা বললেন রাজ্য সরকারি কর্মচারিদের জন্য হাউসিংয়ের আরও ব্যবস্থা করতে হবে এবং কলকাতা শহরে যে পুলিশ আছে তাদেরও হাউসিংয়ের দরকার আছে। সেদিন কলকাতাতে পুলিশ কমিশনার বললেন যে যেসব পুলিশ ১৯৭৩-৭৪ সালে কোয়ার্টারের অ্যাপ্লাই করেছিলেন তারা এখন পাচ্ছেন। আমরা জানি সর্টেজ অফ হাউসিং আছে, আপনারা তার ব্যবস্থা করুন। কিন্তু আমরা দেখছি নরম্যাল ডে টু ডে এস্টাব্লিশমেন্ট খরচ বেড়েই চলেছে। লাস্টলি যেটা আমি বলব পরে আমি ডিটেলসে বলব। আপনারা খরচ বন্টনের যে হিসাব দিয়েছেন, পাবলিক আন্ডার টেকিংয়ের যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখা যাচ্ছে বছরের পর বছর পাবলিক আন্ডার টেকিংসে লস হচ্ছে। এই পাবলিক আন্ডার টেকিংসে যে লস হচ্ছে সেটা অ্যান্টিসিপেট করতে পারছেন না। এরজন্য বারে বারে সাপ্লিমেন্টরি ডিমান্ড আনতে হচ্ছে এবং লস ক্রমশ বেড়েই চলেছে।

আপনারা একটি পাবলিক আন্ডার টেকিং দেখান যে পাবলিক আন্ডার টেকিংটা ভাল চলছে — কোনটি ভাল চলছে, গ্রেট ইস্টার্ণ হোটেল ভাল চলছে আর আপনার ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল ওয়ার হাউসিং কর্পোরেশন একই কুমীরের ছানার মত, প্রতি বারেই দেখাচ্ছেন এই অবস্থায় চলছে। আর বাজেট বক্তৃতার কোনও সময়েই রাজ্য সরকারের কর্পোরেশনগুলি লোকসানে আছে আপনি দেখান না। এটাও একটি এসকেপের রুট আপনি আর্থ সামাজিক ব্যবস্থার পরিবর্তন চান, আপনি আলাদা দৃষ্টিভঙ্গি চান, আপনি একটি দেখান না অসীম বাবু যে, আপনি নিজে মনিটারিং করে রাজ্য সরকারের পরিচালিত সংস্থাগুলিতে লোকসান কমান। আপনার বাজেটে এদের জন্য যে ভর্তুকি দিতে হয়

বা যে টাকা রেভিনিউ অ্যাকাউন্টে চলে যাচ্ছে সেটা বাঁচবে আর আপনি সেই টাকা দিয়ে নূতন কারখানা করতে পারবেন। পুরনো কারখানায় নূতন মেশিন কিনতে পারবেন। পশ্চিমবঙ্গের অর্থনীতিতে একটি রিভাইভাল হবে। কিন্তু আমাদের সেই মৌলিক জায়গাগুলির কোনও জায়গাতেই মনিটারিং হচ্ছে না। তাই আমি যে কথাটি বলছিলাম একটি লিস্ট রয়েছে ৯৬টি পর্যায়ে ভাগ করা, এই লম্বা লিস্টের প্রত্যেকটি আমি ইনভিডিজুয়ালি বলতে পারি ডিটেলসে, প্রত্যেক জায়গায় কি অবস্থা রয়েছে। যেমন ধরুন, আমরা ৩২ নম্বরে পরবর্তীকালে একটি ডিভিশনের দাবি করব, কারণ পাবলিক হেলথের জন্য যে ২৭ কোটি ৭৩ লক্ষ ৬৯ হাজার টাকা চেয়েছেন তার পুরোটা কি

Additional provission are required for meeting the larger establishment charges.

আপনি কোথাও দেখাচ্ছেন না যে মানুষকে বেটার সার্ভিস দিয়েছেন তার জন্য অ্যাজ ওয়েল অ্যাজ প্রভিশানস যার স্লাম ক্লিয়ারেন্স — এটা কি নাইন্থ ফিনান্স কমিশনের টাকা, অর্থাৎ বস্তি উন্নয়নের জন্য টাকা এটার থেকে আপনি কিছুটা কেটে হেলেথ দিয়ে দিয়েছেন কেন? আর এটাকে আমরা সমর্থন করবই বা কেন? প্রত্যেকটিতেই না সোস্যাল সার্ভিসে না প্রোডাকটিভ সার্ভিসে কোনও নূতন অ্যাসেটস তৈরি হচ্ছে না, কোন নূতন ওয়েলফেয়ার ফেসিলিটি এক্সপেনিডচার করছে না অথচ আপনি বছরের পর বছর আমাদের থেকে বেশি টাকা নিয়ে যাচ্ছেন, আমি তাই আপনার এই বাজেট সম্পর্কে বেশি ডিটেলসে বক্তৃতা দিতে চাই না তার কারণ আমরা যে পয়েন্টগুলি পরবর্তীকালে বাজেটকে সমালোচনা করতে গিয়ে বলব তাতেই অনেকটা বলা হয়ে যাবে।

কিন্তু আপনি এটা দেখবেন যে আগামী দিনে যাতে এই অ্যান্টিসিপেটে ডেফিসিট না ঘটে। আগের থেকে বোঝা সম্ভব নয়, এবং যার প্রভিশন করে রাখা সম্ভবও নয় আগের থেকে। হঠাৎ করে ঘটে যায়। কিছু করবারও থাকে না। কোনও প্রভিশন রাখাও সম্ভব নয়। কিন্তু যেটা হঠাৎ করে না ঘটে, যেটা অ্যান্টিসিপেট করা যায় তার জন্য আগের থেকে প্রভিশন রাখা উচিত। দ্যাট উইল বি এ সাইন অফ গুড ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট। স্যার, আজকে দেখুন এই যে সাপ্লিমেন্টরি ডিমান্ড ফর গ্রান্ট এখানে আনা হয়েছে এটার ফেট অলরেডি ইমপ্লায়েজ। খরচ করে এখানে অনুমোদনের জন্য আনা হয়েছে। বিধানসভায় এসে বললেন যে, আমাদের টাকা দেওয়া হোক, আমরা এই টাকা খরচ করতে পারব এই এই খাতে। কিন্তু এখানে খরচ করে তারপর অনুমোদনের জন্য আনা হয়েছে। একটা পোস্ট মর্টেম কেস। কিন্তু বিগত তিন, চার বছর ধরে দেখছি — আপনাদের কোথায় অসুবিধা বুঝতে পারছি না, কোথায় আপনাদের ব্যর্থতা, কোথায় আপনাদের দুর্বলতা, কোথায় আপনাদের শলধতা, কোথায় আপনাদের প্রশাসনিক লুপ হোলস। আপনি হায়ার এসটাব্লিশমেন্ট চার্জ বাড়িয়েছেন, সরকারি কর্মচারিদের মাইনে বাড়িয়েছেন — এতে আমার আপত্তি নেই। আপনাদের একটা পার্টি আছে, একটা শক্তিশালী অর্গানাইজেশন আছে। কিছু কিছু খবর আমরা জানি, কিন্তু আপনি বললেন, এখানে মন্ত্রিসভার অনেক জনপ্রতিনিধি আছেন — তাঁরা কি বলতে পারবেন যে এই প্রশাসন জনমুখী প্রশাসন? তাঁরা নিজেদের অভিজ্ঞতা থেকে কি এটা বলতে পারবেন যে তাঁরা সময়মত কাজ পেয়েছেন? তাঁরা কি নিয়মমত অফিসে আসেন? কেন

মুখ্যমন্ত্রীকে বলতে হয় সরকারি কর্মচারিরা নিয়মমতো অফিসে আসুন। রাইটার্সের করিডরে বসে কনস্টেবল সিগারেট খায়। এই রকম অবস্থা হবে কেন? আসলে কি ব্যাপারটা — যাঁর যেটুকু ন্যূনতম দায়িত্ব সেটা কেউ পালন করেন না। কোনও অফিসার, কনস্টেবল কেউ নিজের কাজ করেন না। কেন আপনাকে ট্রাফিক কনস্টেবেলের কাজ করতে হয়? কেন না কেউ নিজের কাজ করেন না। কোনও রকম মটিভেশন নেই। আমি বলব — মাইনে বাড়িয়ে একটা সস্তার জনপ্রিয়তা অর্জন করা যায়। তারপর আপনি দেখুন, লোকসভা নির্বাচনের আগে লোকসভা নির্বাচনের বাদে আপনি একটা খরচ দেখিয়েছেন — সেই নির্বাচনে কিছু লোককে কাজে লাগিয়ে বৈজ্ঞানিক রিগিং করা যায় কিন্তু মৌলিক সমস্যাকে টাচ করা যায় না। আপনি একটা প্রজেক্ট দেখাতে পারবেন যে সময়মত সেই প্রজেক্টের কাজ শেষ হয়েছে। প্রজেক্টের কাজ স্ট্যাগড হয়ে গেছে। নির্দিষ্ট সময়ের মধ্যে একটাও কাজ শেষ হয় নি। আজকে হুগলি ব্রীজ সম্বন্ধে জানি — ১ বছরের চেয়েও বেশি সময় লেগে গেছে। প্রত্যেকটা প্রজেক্টের কাজে খরচ বেশি লাগছে। হাসপাতালে যান — মানুষ সেখানে প্রপার সার্ভিস পাচ্ছে? আপনি কি বলতে পারবেন যে হাসপাতালের রুগীরা নিয়মমত পথ্য পাচ্ছে? জাস্টিস ঠিক মতন দেওয়া হচ্ছে? অ্যাডমিনিস্ট্রেশন অফ জাস্টিস ঠিক মতন কাজ করছে? ডিলে ইন জাস্টিস হচ্ছে। তা যদি হয় তাহলে লক্ষ লক্ষ মানুষ আর কত এই সাপ্লিমেন্টরি গ্রান্ট পাশ করবে? রেভিনিউ এক্সপেন্ডিচারে ভোট দেবে? বিধানসভার শক্তিটা বড় কথা নয়। আগে আমরা ছিলাম, কিন্তু মানুষ চেয়েছেন তাই আমরা আজকে বিরোধী আসনে বসে আছি। সর্বত্র এই জিনিস ঘটছে। আপনারা মার্কসীয় শাসন ব্যবস্থা কায়েম করেছেন, তার মধ্যে স্ট্যালিনিও কায়দায় — তাতে মানুষের হোপস অ্যান্ড অ্যাসপিরেশনের কোনও দাম নেই। এর মধ্যে কিছু পার্টি বুর্জোয়াদের খুশি করবার জন্য তাঁদের কিছু পাইয়ে দেবার রাজনীতি করছেন। এই অর্থনৈতিক ভিত্তিতে আপনারা আবার বলেন যে সর্বহারার গণতন্ত্রকে কায়েম করবেন। মানুষের জন্য যখন ন্যূনতম সার্ভিস আপনারা দিতে পারছেন না সেখানে এই আশা আপনারা কি করে করেন?

[6-50 — 7-00 P.M.]

সুতরাং অর্থনীতিবিদ হিসাবে পৃথিবীর ভাল অর্থনীতিবিদদের সাথে কাজ করছেন, অর্থমন্ত্রী হিসাবে আপনাকে সেই সার্টিফিকেট দিলে আমার হৃদয় খুশি হত, কিন্তু আমার বুদ্ধি বিবেক খুশি হতে পারছে না। কারণ, আপনাদের কাছে রাজ্যের মানুষ ন্যূনতম একটা ভাল সরকার চেয়েছিল, গতিশীল সরকার চেয়েছিল, জনমুখী সরকার চেয়েছিল, আপনারা তা দিতে পারেন নি। আমি সেজন্য ডিমান্ডস ফর সাপ্লিমেন্টরি গ্রান্টসের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টরি গ্রান্টের ডিমান্ডের উপর এই বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমাদের পরিষ্কার করে বলা উচিত যে এই সাপ্লিমেন্টরি গ্রান্টসের প্রয়োজনটা কেন হচ্ছে। প্রয়োজন যখন হচ্ছে তখন তার জন্য অর্থের যোগান কোথা থেকে আসবে সেটা বলা দরকার। আমরা প্রস্তাব আকারে ১৯৮৯-৯০ সালের যে ঘাটতি বিহীন বাজেট রেখেছিলাম সেই লক্ষ্যে যে পৌঁছাতে পারব কেন সেটা বলে শেষ

করব। একটা ছোট কথা আগে বলি, আমার যতদূর মনে পড়ছে আগেকার বক্তৃতায় অংশ গ্রহণ করে বলেছিলাম, সেইজন্য বিস্তারিত আলোচনায় যাচ্ছি না, মাননীয় সৌগত রায় যেটা বললেন যে আগে থেকে ধারণা কেন করা যাবে না, কিছু তো বেশি। কোন কোন সময় লাগতে পারে, আমি গতবারের বিতর্কে বলেছিলাম গত ২০ বছর ধরে এই সাপ্লিমেন্টরি গ্রান্টেসের কত পারসেন্টেজ হচ্ছে, তার তথ্য দিয়েছিলাম। আমি বিভাজনটা দিয়েছিলাম যে ১৯৭৭ সালের আগে সেটা শতকরা ১০ ভাগের বেশি ছিল, সেটা এখন অনেকটা কমে এসেছে, যেটা সত্যেন বাবু বলেছেন রেখাচিত্র নিম্নমুখী। তারপর কেন কোন খাতে এটা উঠেছে সেটায় যাবার আগে তথ্যগত কতগুলি প্রশ্ন উঠেছে। আমার মনে হয় তথ্যগত অসঙ্গতি আমরা নিজেরাই একত্রিত হয়ে শুধরে নিই। প্রথমত সুদীপ বন্দ্যোপাধ্যায় বলতে শুরু করেছিলেন যে ঘাটতি শূন্য বাজেট বলা হয় কিন্তু আসলে ঘাটতি থাকে, সেটা ঠিক দেখানো হয় না। মাননীয় সুদীপ বাবু চারের পাতায় বাজেটারি গ্রান্টে বললেন ১৯৮৯-৯০ সালে শেষ পর্যন্ত — ৪৫.৭৬ ক্রোরস দেখিয়েছেন, এখানে ঘাটতি আছে। সুতরাং ঘাটতি শূন্য বাজেট কেন বলেছেন। মাননীয় সুদীপ বাবু ব্যস্ত মানুষ, তিনি গোটাটা পড়তে সময় পান নি — এখানে আছে ওভার অল সারপ্লাস ফর ডেফিসিট এক্সক্লুডিং ওপেনিং ব্যালন্স, ওপেনিং ব্যালান্স কি সেটা এখানে দেওয়া আছে। ওখানে আছে ৪৫ কোটি নেগেটিভ — যে ওপেনিং ব্যালান্সের ফিগার বাজেটে দেওয়া আছে সেটা প্লাস ৫১ ক্রোরস, তাই একটা ছোট্ট সারপ্লাস প্লাস ৫ ক্রোরস-এর মতো হচ্ছে। গোটাটা পড়লে এই বিভ্রান্তি থাকত না। আরেকটা বক্তব্য উনি রেখেছেন টি. ভি.-র করের উপর। টি. ভি. স্থানীয় যারা প্রস্তুতকারী তাদের ক্ষেত্রে একটা রিফান্ড, সেলস ট্যাক্সটা বেশি, তাদের সে ক্ষেত্রে কেন সুবিধা দিয়ে পশ্চিমবঙ্গে আমরা কি একটা প্রগতি বিরোধী কাজ করছি না? এই বক্তব্য মাননীয় সুদীপ বাবু রেখেছেন। তারপর উনি বলেছেন এখন সুপ্রীম কোর্ট পশ্চিমবঙ্গ সরকারকে যেভাবে ভৎর্সনা করেছেন, যেভাবে জাজমেন্ট দিয়েছেন তারপরে এই বক্তব্য রাখলেন। আমি এখানে একটা তথ্য বলি — এটা প্রথমেই পশ্চিমবঙ্গ সরকার করে নি, এটা প্রথমে মহারাষ্ট্র করে ১৯৮৫ সালে, প্রথমে স্থানীয় উৎপাদকদের সুবিধা দেন ১৫ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করেন।

তারপর গুজরাট সরকার ১৯৮৬/৮৭ সালের বাজেটে করেন। ১০ শতাংশ থেকে নামিয়ে স্থানীয় উৎপাদকদের ১ শতাংশে নামিয়ে আনেন। আমরা তখনও কিছু করি নি। কিন্তু আমরা দেখলাম এই অবস্থা যখন দাঁড়িয়েছে — আমরা তখনও শুরু করি নি — আমরা আত্মরক্ষার জন্য স্থানীয় উৎপাদকদের ক্ষেত্রে ১৯৮৮/৮৯ সালের বাজেটে এই সুবিধাটি দিই। তখনও কিন্তু সুপ্রীম কোর্টের জাজমেন্ট ছিল না। সুপ্রীম কোর্টে ১৯৮৮ সালের এপ্রিল মাসে বাজেট পাশ করার পরে গুজরাট স্টেটের সঙ্গে গুজরাটের কিছু উৎপাদকদের কেস হয়। সেই জাজমেন্ট গুজরাট স্টেট, মহারাষ্ট্র স্টেটের বিরুদ্ধে দেওয়া হয়েছিল, পশ্চিমবাংলার কোনও উল্লেখ ছিল না। কিন্তু যেহেতু অন্য স্টেটের ক্ষেত্রে দেওয়া হয়েছিল তাতে আমরা মনে করেছি — মাননীয় সুপ্রীম কোর্ট যেহেতু বলেছেন তাই আমরা কিন্তু তার পরের বছরই নিজেরাই তুলে দিই। আমি আপনাদের সর্বশেষ তথ্যটি বলে দিই। সর্বশেষ সুপ্রীম কোর্টের একটি জাজমেন্ট এই বছর বাজেট প্লেস করার একটু আগে পাওয়া যায়, যেখানে মাননীয় সুপ্রীম কোর্ট বলেছেন একটি নির্দিষ্ট সময়ের জন্য এর কাছাকাছি কিছু সুবিধা দিতে পারেন। সেই

মোতাবেক আমরা এই প্রস্তাব রেখেছি। আমার তাই মনে হল, আপনাদের এই তথ্যের দিকটা একটু বলে দেওয়া উচিত। এর পরে আর একটি কথা মাননীয় সুদীপ বাবু বলেছেন ঐ গভর্নর প্লেস সম্বন্ধে। এটা নিয়ে আমি ওঁর সঙ্গে একটু আগেই কথা বলছি। উনি যেটা বলেছেন সেটা ৩২ পাতায় আছে। এটা আসলে চার্জড অ্যাকাউন্ট, ঠিক আলোচ্য বিষয় নয় তথ্যের সাথে। আমি আগেও বলেছি, আবার বলছি যে, এই ডিমান্ড নং ২৫ এখানে যেটা দেওয়া হয়েছে, উনি তার গোটা বাক্যের অর্ধেকটা বলেছেন, বাকিটা ঠিক বলেন নি। এখানে এই যে টাকাটা চাওয়া হয়েছে — উনি বলেছেন, ফর বিউটিফিকেশন। কিন্তু নিচেই খুবই স্পষ্ট লেখা আছে, ফর বিউটিফিকেশন অ্যান্ড স্ট্রাকচারাল স্ট্রেনদেনিং এবং খরচের বড় অংশটা পরের দিকে আছে। ওঁর কাছে ঠিক তথ্য ছিল না। উনি বললেন কারণটা কি এই, যেহেতু ওখানে মুখ্যমন্ত্রী থাকেন তার জন্য? না — মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাতে এই সভা বিভ্রান্ত না হয় সেই জন্য আমি স্পষ্ট করে বলে যাচ্ছি, যেটুকু আপনার নিয়মে পারমিট করে — আমি তাই নাম করতে চাচ্ছি না। এটা চাওয়া হয় — যিনি চান চার্জড অ্যাকাউন্ট, তারই ভিত্তিতে মুখ্যমন্ত্রী যে জায়গায় থাকেন সেই জায়গাটা বাদ দিয়ে বাকি অংশের জন্য এটা চাওয়া হয়েছিল। ঠিক মুখ্যমন্ত্রী যেখানে থাকেন সেই অংশটা বাদ দিয়ে চাওয়া হয়েছিল। আমি তাই যেটুকু বলা যায় তাই বললাম। এর পরে আমি একটি তথ্যের কথায় আসি। এটা হচ্ছে সুদের ব্যাপার। এই সুদের ক্ষেত্রে আমাদের সাপ্লিমেন্টরি গ্রান্টসের জন্য বেশ কিছু অর্থ চাইতে হয়েছে। আমার যতদুর মনে আছে তাতে এটা বলতে পারি যে, এটা ৪ কোটি ৬১ লক্ষ টাকার মতো হবে। তার থেকে মাননীয় সুদীপ বাবু একটা সিদ্ধান্তে আসেন যে, যেহেতু বেশি টাকা চাইতে হচ্ছে তাই উনি মনে করছেন রাজ্য সরকার দেউলিয়া হয়ে যাচ্ছে। এটা আমাদের চাইতে হচ্ছে কেন, সেটা এখানে কিন্তু লেখা আছে। স্বল্প সঞ্চয়ে আমাদের বেশি আয় হয়েছে। একই সাথে এই স্বল্প সঞ্চয়ে পশ্চিমবাংলার মানুষ বেশি টাকা রাখছেন। টাকা রাখলে তার ২৫ ভাগ কেন্দ্রীয় সরকার নিয়ে নেন, আর বাকি ৭৫ ভাগ ঋণ হিসাবে দেন রাজ্যকে। সেই ঋণের সুদের হার ওরা বাড়িয়ে দিলেন, যেটা রাজ্য সরকারকে ফেরত দিতে হবে। ওরা এক তরফা ভাবে বাড়িয়ে দিলেন। যেটুকু বাড়ালেন কেন্দ্রীয় সরকার, তার জন্য দিতে হয়েছে। বাড়ালেন কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সুযোগে আমি এটা বলছি যে সি. এ. জি.-এর একটা খুব ভাল রিপোর্ট আছে কেন্দ্রীয় সরকারের ঋণ ভারের উপর। এটা বছর দেড়েক আগে প্রকাশিত হয়েছে। এটা নিশ্চয় আপনি দেখেছেন বলে আমি ধরে নিচ্ছি। আপনারা যখন কেন্দ্রে ক্ষমতায় ছিলেন সেই সময়ে বলা হচ্ছে কেন্দ্রীয় সরকারের যা লায়াবিলিটিজ দেখা যাচ্ছে সেটা অ্যাসেটসের চেয়ে বেশি। ওরা ভয় করলেন। তখনকার কেন্দ্রীয় সরকার প্রায় দেউলিয়া হয়ে যাচ্ছিল — আর উনি ঠিক উল্টো কথা বললেন। সুদীপ বাবু বললেন রাজ্য সরকার দেউলিয়া হয়ে যাচ্ছে। ঠিক উল্টো কথাটা বললেন। ওরা দেউলিয়া হয়ে যাচ্ছিলেন বলেই রাজ্য সরকারের উপর বেশি সুদের বোঝা চাপালেন। তাই আমাদের এখানে টাকা চাইতে হচ্ছে। ঠিক উল্টে গেছে তথ্যটা। সি. এ. জি.-এর রিপোর্টটা খুব প্রকাশিত তথ্য। আমার মনে হয় আমাদের এখানকার লাইব্রেরিতেও এই তথ্যটা থাকতে পারে। আমি মূল জায়গায় যাবার আগে আর একটি কথা এখানে উল্লেখ করতে চাই। উনি আর একটি কথা বলেছেন, সেটা শুনতে খুব চমক লাগবে। এটার তথ্যটা একটু দেওয়া উচিত। নাইন্থ ফিন্যান্স কমিশনের টাকায় কেন বাস কেনা হল — এই কথাটি উনি বলেছেন।

এটা ডিমান্ড নং ৮০-তে আছে। মাননীয় সুদীপ বাবু খুব ব্যস্ততার জন্য ঠিক অর্দ্ধেক কথাটি বলেছেন। নাইন্থ ফিন্যান্স কমিশন কি কারণে টাকা দিচ্ছেন সেটা এখানে বলা আছে। দুটি কারণে টাকা দিচ্ছেন। এক নং হচ্ছে এনভাইরন মেন্টাল ইমপ্রুভমেন্ট অব স্লামস, (২) অ্যান্ড প্রভিশনস অব বেসিক অ্যামিনিটিজ। সাধারণত পরিকাঠামোর উপরের জন্য খরচ এবং বস্তির ক্লিয়ারেন্সের জন্য খরচা মহারাষ্ট্র এবং পশ্চিমবঙ্গ সরকার যারা এটা পায় তাদের সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রক আলোচনায় বসেন। তাতে আমরা এক্সপ্ল্যানেশন চাই যে বেসিক অ্যামিনিটিজ বলতে কি ধরতে চাইছেন? তাতে ওরা শহরাঞ্চালের পরিবহন ব্যবস্থার বাস কেনাকে ইনক্লুড করেন। মহারাষ্ট্রও ঠিক তাই করেন। সেই বাবদ এটা কিন্তু ট্রান্সপোর্ট হেডে পরিষ্কার লেখা আছে এবং ট্রান্সপোর্ট হেডের সঙ্গে এটা যুক্ত। আমরা নিজেরা একটু আরোপ করি, শুধু কেন্দ্রীয় সরকার বলেন যে, সেই বাস কেনা যাবে যে বাসগুলি শহরের সেই অঞ্চল দিয়ে যাবে মূলত সেখানে বস্তি আছে।

(গোলমাল)

এর পরে একটা কথা বলি, এরমধ্যে কোনও জাগলারি নেই। আপনারা দয়া করে শুনুন। স্লাম ক্লিয়ারেন্স এবং বেসিক অ্যামিনিটিসের কথা বলা আছে। এতে বাস কেনা যায়।

(গোলমাল)

আপনারা গুলিয়ে ফেলবেন না। দুটি বাজেটে অর্থটা দেওয়া হয়েছে — একটা বস্তি ইমপ্রুভমেন্ট এবং আর একটা বেসিক অ্যামিনিটিস। তারপর সুদীপ বাবু বলছিলেন যে শিক্ষা খাতে ব্যয়টা কমানো হয়েছে। আমি আবার ওঁকে অনুরোধ করছি ১৯ নং পাতাটা একটু দেখুন। বাজেট অ্যাট এ গ্লান্স, তার ১৯ পাতায় ১৯৮৯/৯০, ১৯৯০/৯১ সালের তথ্য দেওয়া আছে এডুকেশন ইত্যাদির জন্য। ৮২.২৪ ক্রোরস ছিল ৮৯/৯০তে এবং ৯০/৯১ এ সেটা হচ্ছে ৮৫.১৫ ক্রোরস। এটা কমে নি, বেড়েছে।

(**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি পারসেন্টেজটা বলুন।)

আপনি তো পারসেন্টেজের কথা বলেন নি ভাই।

(গোলমাল)

মাননীয় সৌগত রায় মহাশয় একটা বক্তব্য রেখেছেন যে, এই যে টাকাটা রেখেছেন সেটা আগে অবহিত করেন নি কেন? মূল এই জায়গাটায় আমি পরে ফিরে আসব, তার আগে তিনি অন্য যে আর একটি প্রশ্ন তুলেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। উনি হেলিকপ্টারের উপর একটি বক্তব্য রেখেছেন। ১ কোটি ৩৫ লক্ষ টাকা হেলিকপ্টার কেনার জন্য রাখা হয়েছে। আমি এর ব্যাকগ্রাউন্ডটা একটু বলে দিচ্ছি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে যে সরকার ছিলেন তাদের একটি হেলিকপ্টার এবং যতদূর আমার মনে আছে একটি প্লেন ছিল। সেই প্লেনটা আমরা বেচে দেবার সিদ্ধান্ত নিই। হেলিকপ্টারটি হচ্ছে একটা ইঞ্জিনের একটি হেলিকপ্টার এবং অন্ততঃ ১৩ বছর তার আয়ু চলছে। যারা সেফটি ইত্যাদি

দেখেন তাদের তরফ থেকে আমাদের বলা হয়েছে যে এই একটি ইঞ্জিনের হেলিকপ্টার যার ১৩ বছরের বেশি আয়ু হয়ে গিয়েছে সেটা আপনাদের বদলানো প্রয়োজন। আপনারা জানেন, ভারতবর্ষের অন্যান্য রাজ্য যেখানে আপনাদের শাসন ছিল সেখানে একটি নয়, একাধিক হেলিকপ্টার এবং শুধু মুখ্যমন্ত্রী নন, বিভিন্ন মন্ত্রীরা তাতে চড়েন। যাই হোক, আমি সেসব কথার মধ্যে যাচ্ছি না কিন্তু এখানে সম্পূর্ণ চিত্রটি না আসায় আমাকে কয়েকটি কথা বলতে হচ্ছে। আমরা একটি হেলিকপ্টার যখন কিনব তখন আমরা নূতন একটি হেলিকপ্টার কিনতে পারতাম। আমাদের বলা হয়েছিল। একটি নূতন হেলিকপ্টারের দাম ৫ কোটি বা তার চেয়ে একটু বেশি। এ বিষয়ে আমরা পুরানো অতো পুরানো নয়, একটি হেলিকপ্টার কিনছি। সেটা ১ কোটি ৩৫ লক্ষ টাকায় কিনে দ্বিতীয়টি আমরা বেচছি। যার থেকে আপনারা শুনে অবাক হবেন প্রায় এক কোটি টাকা আমরা পাব। ১ কোটি ৩৫ লক্ষ থেকে ১ কোটি বাদ দিয়ে সেটা সামনের বার দেখাতে পারব। একটি পুরানো হেলিকপ্টারকে তার চেয়ে একটু কম পুরানো হেলিকপ্টার দিয়ে পরিবর্তন করতে চাইছি।

[7-00 — 7-10 P.M.]

এর পরে মূল জায়গায় আমি আসছি কারণ সেটা একটু বলা উচিত। মূল যে ইস্যুটা এসেছে সেটা বলছি কারণ কি? সুদীপ বাবু ডাবল ডেকার-এর একটা প্রশ্ন করেছেন। যদিও এই পার্টটা এখানে আসছে না তবুও সেটা একটু সেরে নিচ্ছি। কেন প্রয়োজন হল? প্রয়োজন একটু হয়েছে। তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী সরকারকে অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হয়েছে শিক্ষক মহাশয় এবং সরকারি কর্মচারিদের বেতন বৃদ্ধির জন্য। এখানে প্রশ্ন আসতে পারে যে এটা কেন প্রথমে আপনি দেখান নি? আমি উত্তরটা দিয়ে দিচ্ছি। প্রথমে দেখাইনি মানে এই নয় যে কোনও তথ্য বলা হয় নি। এটা বাজেটের শেষের পাতায় দেখানো হয়েছে। কখন বাজেটের শেষের পাতায় দেখানো হয়, স্বাভাবিক প্রক্রিয়ায় দেখানো হয় না? যখন কোনও অতিরিক্ত করের প্রস্তাব থাকে বা যখন কোনও নূতন করে ঘোষণা থাকে। এটা আমাদের এখানে এবং কেন্দ্রীয় সরকারের বাজেট ঘোষণাতেও সেই তথ্য দেখিয়ে যখন ঘোষণা করতে যাচ্ছি ঠিক সেই বছরের বাজেটে তখন সেটা না দেখিয়ে লাম্প সাম গ্রান্ট হিসাবে দেখানো হয়। আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে এই বাজেটটা ১৯৮৯-৯০ সালের মার্চ মাসে করা হয়েছিল। আমরা পে-কমিশনের রিপোর্ট জানুয়ারি মাসের মাঝামাঝি সময়ে পাই। জানুয়ারি মাসে সেই রিপোর্ট পেলেও বছরের বাজেটের যে কাজ সেটা এগিয়ে গেছে। আমি শুধু ঘোষণা করতে পেরেছিলাম বলে লাম্প সাম গ্রান্ট হিসাবে রাখা গেছে। সেই লাম্প সাম গ্রান্ট এখন বিভিন্ন গ্রান্টে বিভিন্ন ডিমান্ড হেডে ছড়িয়ে দেওয়া হয়েছে। এ ছাড়া আর কিছু নয়। তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্যকর করার জন্য যে টাকা ধরা হয়েছিল সেটা পরিষ্কার করে বলা হয়েছে। যেহেতু এটা নূতন বছর, জানুয়ারি মাসে করার জন্য নূতন করে ঘোষণা করা যায় নি, তার লাম্প সাম গ্রান্ট হিসাবে ছিল, সেটা এখন ছড়িয়ে দেওয়া হল বিভিন্ন দপ্তরের মধ্যে। শুধু এটাই নয়, আরও কয়েকটা কারণ আছে যার জন্য লাগল। তার একটা কারণ হচ্ছে যে ৯ম অর্থ কমিশনের রিপোর্টের ভিত্তিতে দুটি মহানগরীকে — বোম্বে

এবং কলকাতা — ৫০ কোটি ৫০ কোটি করে অর্থ দেওয়া হয় এবং এই শর্তে দেওয়া হয় যে রাজ্য সরকারকে ৫০ কোটি টাকা দেবেন কিন্তু রাজ্য সরকারকে প্রথমে ১০০ কোটি টাকা দিতে হবে, পরে ৫০ কোটি টাকা রিইমবার্সমেন্ট পাওয়া যাবে। তাই, আমাদের ১০০ কোটির মতো টাকা বরাদ্দ করতে হয়। কিন্তু এটাও জানাচ্ছি যে এগুলি আমার ঘোষণার মধ্যে ছিল, বাজেটের বিভিন্ন হেডে যুক্ত করা যায় নি, বাইরে লাম্পসাম হিসাবে ছিল, সেটা এবারে ছড়িয়ে দেওয়া হল। শেষে আর একটা কথা বলি। এখানে প্রশ্ন উঠেছে যে আগে বোঝা যায় নি যে কোন কোনগুলি যুক্ত করতে হয়েছে? সেই লিস্টও আমি করেছি। কিন্তু তার সঙ্গে মাইনা বাড়ানোর কোনও যোগ নেই, কতকগুলি প্রয়োজনীয় ব্যাপার আছে। সেই লিস্টে আছে যে যে হেডে বাড়ল। প্রতি গ্রামীন প্রকল্পের জন্য বেড়েছে। সুভাষ বাবু ঠিকই বলেছেন যে ব্যাখ্যাটা আরও বিস্তারিত ভাবে হলে এই সময়টা বেঁচে যেত। গ্রামীন প্রকল্প, আই. আর. ডি. পি. অর্থাৎ সার্বিক গ্রামোন্নয়ন প্রকল্পে, এতে ভরর্তুকি এবং ব্যাঙ্ক লোন মিলিয়ে, ভরর্তুকির টাকা কেন্দ্রীয় সরকার অর্ধেক দেন, রাজ্য সরকার অর্ধেক দেন। এটা বরাবরই ঘটছে। কেন্দ্রীয় সরকার যদি তাদের টাকা কোনও কারণে বাড়ান তার সমপরিমাণ অর্থ আমাদের বাড়াতে হয়। যদি কেন্দ্রীয় সরকার ৭ কোটি ২০ লক্ষ টাকা বাড়ান তাহলে সঙ্গে সঙ্গে আমরাও ৭ কোটি ২০ লক্ষ টাকা বাড়িয়ে দেই। সল্ট লেক এলাকায় সংশ্লিষ্ট শহরতলী এবং কলকাতা এলাকার জল প্রকল্পের জন্য একটা ইনটেক পয়েন্ট করার কাজ শুরু করার জন্য একটা অর্থ বরাদ্দ করে রেখেছি। কৃষিতে স্পেশাল ফুড প্রোগ্রামে ৫০ ভাগ রাজ্য এবং ৫০ ভাগ কেন্দ্র দেয়। এখানে কেন্দ্র যদি তাদের টাকাটা বাড়ান তাহলে আমাদেরও সমপরিমাণে বাড়াতে হয়। এটা বাজেটের সময়ে কেন্দ্রীয় সরকার আমাদের জানান নি। তারপরে এনভায়ারমেন্ট এর ব্যাপারে আমাদের একটা খরচ হয় সেটা আমরা নিজেরাই বাড়াই। সত্যেন বাবু যে কথা বলেছেন, সোসাল ফরেস্ট্রির জন্য একটা টাকা আমরা নিজেরাই বাড়াই। আমার মনে হয় ৫ কোটি ৬৫ লক্ষ টাকা এতে প্রয়োজন। ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর, এর ভরর্তুকি, আগেরবার যখন আমরা বাজেট করেছি, তার আগের বারে খরচটা ভাল হয় নি। আমরা খরচটা একটু কম রেখেছিলাম, কিন্তু এবার দেখছি একটু পিক আপ করেছে। তাই ৩ কোটি ৩৫ লক্ষ টাকা এই ভাবে ধরতে হয়েছে। একটা কারখানার ক্ষেত্রে, ময়ূরাক্ষী কটন মিল, বীরভূমে এটা এই বছর সিদ্ধান্ত একটা সময়ে নেওয়া হয়, বি. আই. এফ.-এর সঙ্গে আলোচনা করার পরে, সেটা কিন্তু আমরা আগে বুঝতে পারি নি, অধিগ্রহণ করার সমস্যা আছে, সম্পত্তিগুলো অধিগ্রহণ করার সমস্যা আছে, এই সমস্ত যোগফলটা করলে, যার মধ্যে আছে পে-কমিশনের রিভিশনের জন্য অর্থ, এটাও বড়, ১০০ কোটি টাকার মতো হয়েছে, নাইন্থ ফিন্যান্স কমিশনের ব্যাপারটা যে সময় জানতে পেরেছিলাম, তাই ভাঙা যায় নি বাজেট এর হিসাবে। কিন্তু কোথাও আমরা তথ্যটা বলি নি, তা নয়। এই নয় যে আমরা অ্যান্টিসিপেট করি নি বা আপনাদের কাছে রাখি নি। শুধু নিয়ম মাফিক, রুটিন মাফিক এটা ছড়িয়ে দেওয়া হলো, কতকগুলো আয়ের জায়গায়। আর রিলিফের অর্থাংশ-এর ব্যাপারটা সৌগত বাবু ঠিকই বলেছেন, দু কোটির একটু বেশি। দুর্ভাগ্য জনক ঘটনা যে এই রিলিফটা কোন বছরের? এই আর্থিক বছরের। কেন এই আর্থিক বছরের? প্রথম দিকে আপনাদের মনে থাকবে একটা খরার মত পরিস্থিতি হয়, খরায় আমাদের অর্থ খরচ করতে হয়। আমরা তদানিন্তন কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছিলাম ব্যয় ভারটা ভাগাভাগি করতে। ওরা

কোনও কারণে করেন নি। তাই গোটা অর্থটা আমাদের দিতে হল। সেই জন্য এই অতিরিক্ত, তাই ৪১২ কোটি টাকা এই কারণে পুর্নবন্টন ইত্যাদির জন্য লাগে। কিন্তু একই সঙ্গে আমি বলি, মাননীয় স্পিকার মহাশয় আপনি যদি উপদেশ দেন, একই সঙ্গে প্রতি দপ্তর থেকে যে লভ্যাংশ হচ্ছে, সেটা কিন্তু বলার কোনও জায়গা নেই। সেই সঞ্চয়টা ৪১২ কোটি টাকা যেমন অতিরিক্ত ব্যয় হয়েছে, তেমনি সঞ্চয় তহবিলে ৪৮৮ কোটি টাকা হচ্ছে। কারণ কোনও দপ্তরে আমরা বুঝতে পেরেছি একটা মনিটারিং করে এবং আপনাদের আমি একটু আশ্বস্ত করতে চাই, যার জন্য বাজেট স্পিচে, আমার যতদূর মনে আছে তৃতীয় সেকশনে আমি ক্যাটাগোরিক্যালি বলেছি। এটা কিন্তু মুখের কথা নয়, যখন লিখিত ভাবে আমি এখানে বলতে পারেন অ্যাসিয়োরেন্স দিচ্ছি, দু কোটি টাকা, এর একটা দায় বদ্ধতা — আমাদের সকলের কথা মনিটারিং প্ল্যান এবং নন-প্ল্যান-এ, এটা শুধু বললে তো আপনারা কেউ মানবেন না, এটা আমরা করে দেখাব। আমি আপনাদের কাছে খুব কৃতজ্ঞ, আপনারা ট্রান্সপোর্ট সম্পর্কে বলেছেন। এটা শুধু একার ব্যাপার নয়, একটা সরকারে আমরা আছি, যেরকম ভাবে কাজ হবে, যেটুকু পারি করে আপনাদের কাছে রিপোর্ট করব। সকলের কাছে রিপোর্ট করব। ৪১২ কোটি টাকার অতিরিক্ত যে ব্যয় তার চেয়ে বেশি সেভিংস ৪৮৮ কোটি টাকার মতো আমরা করতে পারছি। যেটুকু বেশি হচ্ছে প্ল্যান বাজেট যেখানে সম্ভবত একটা বাড়বে, এটা বলে আমরা বলছি, যার জন্য ঘাটতি বিহীন যে বাজেটের প্রতিশ্রুতি রাখলাম, তা এই কারণে এবং আমি বলে দিলাম সেভিংস কেমন ভাবে হচ্ছে, এই রকম ভাবে আমাদের সেক্টারওয়াইজ ডিটেলস আছে, ঘাটতি বিহীন বাজেটে আমরা শেষ করতে পারব, যে প্রতিশ্রুতি আমরা রেখেছি, তা পালন করতে পারব, আপনাদের সহযোগিতায়, এই প্রতিশ্রুতি দিয়ে, আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-10 — 7-20 P.M.]

## Subject Committee

**Mr. Speaker :** Now Constitution of Subject Committees.

## Subject Committee on Panchayat

In pursuance of rule 310 L(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Shri Sunil Majumdar,
2. Shri Chittaranjan Biswas,
3. Shri Krishna Chandra Halder,
4. Shri Biswanath Mondal,

5. Shri Himangsu Kunar,

6. Shri Ranajit Mitra,

7. Shri Malin Ghosh,

8. Shri Sibendra Narayan Chowdhury,

9. Shri Hrishikesh Maity,

10. Shri Sailendra Kumar Mandal,

11. Shri Satyapada Bhattacharyya,

12. Shri Sukhendu Maity,

13. Shri Bimalananda Mukherjee,

14. Shri Gobinda Chandra Naskar,

15. Shri Habibur Rahaman, to form the Subject Committee on Panchayat.

Minister-in-charge Shri Benoy Krishna Chowdhury will be the ex-officio Member of the Committee.

I nominate Shri Sunil Majumdar as the Chairman of the Subject Committee on Panchayat.

**Subject Committee on Education**

In pursuance of rule 310 N(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Shri Partha De,

2. Shri Nani Gopal Malakar,

3. Shri Gautam Deb,

4. Shri Susanta Ghosh,

5. Shri Sarkar Murmu,

6. Smt. Kamal Sen Gupta,

7. Smt. Nirupama Chattopadhyay,

8. Shri Krishnadhan Halder,

9. Shri Anjan Chatterjee,

10. Shri Benay Krishna Biswas,

11. Shri Bimal Kanti Basu,

12. Shri Jayanta Kumar Biswas,

13. Shri Surajit Saran Bagchi.

14. Shri Tuhin Samanta,

15. Shri Suhrid Basu Mallik, to form the Subjcet Committee on Education.

Ministers-in-charge —

(i) Shri Jyoti Basu, Higher Education,

(ii) Shri Kanti Biswas, Primary, Madrasha and Secondary Education,

(iii) Shri Md. Abdul Bari, Mass Education Extension, and

(iv) Shri Saral Deb, Mass Education Extension (Library Services), will be the ex-officio Members of the Committee.

I nominate Shri Partha De the Chairman of the Subject Committee on Education.

**Subject Committee on Health and Family Welfare**

In pursuance of rule 310 P(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Dr. Gouri Pada Dutta,

2. Shri Binode Das,

3. Shri Monoranjan Nath,

4. Shri Surya Chakraborti,

5. Shri Lakshmi Kanta Dey,

6. Dr. Abdur Razzak Molla,

7. Shri Gopal Krishna Bhattacharyya,

8. Shri Sadhan Chattopadhyay,

9. Shri Anisur Biswas,

10. Shri Birendra Kumar Maitra,

11. Shri Shish Mohammad,

12. Dr. Omar Ali,

13. Shri A. K. M. Hassan Uzzaman,

14. Dr. Sudipto Roy,

15. Dr. Tarun Adhikari, to form the Subjcet Committee on Health and Family Welfare.

Minister-in-charge Shri Prasanta Kumar Sur, will be the ex-officio Members of the Committee.

I nominate Dr. Gouri Pada Dutta as the Chairman of the Subject Committee on Health and Family Welfare.

**Subject Committee on Transport**

In pursuance of rule 310 R(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Shri Lakshman Chandra Seth,

2. Shri Manabendra Mukherjee,

3. Shri Subhendu Chowdhury,

4. Shri Jagadish Das,

5. Shri Bhadreswar Mondal,

6. Shri Sudhir Pramanik,

7. Shri Bibhuti Bhusan De,

8. Shri Deba Prasad Sarkar,

9. Smt. Santi Chatterjee,

10. Shri Sudhan Raha,

11. Shri Santi Ranjan Ganguly,

12. Shri Khara Soren,

13. Shri Sakti Prasad Bal,

14. Shri Sudip Bandyopadhyay,

15. Shri Ashok Ghosh, to form the Subjcet Committee on Transport.

Shri Syamal Chakraborty, Minister-in-charge, Department of Transport, will be the ex-officio Member of the Committee.

I nominate Shri Lakshman Chandra Seth as the Chairman of the Subject Committee on Transport.

**Subject Committee on Irrigation and Waterways**

In pursuance of rule 310 T(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Shri Ganesh Mondal,

2. Shri Sumanta Kumar Hira,

3. Shri Sreedhar Malik,

4. Shri Rampada Mandi,

5. Shri Natabar Bagdi,

6. Shri Umapati Chakraborti

7. Shri Abul Hasnat Khan,

8. Shri Dhirendra Nath Roy,

9. Shri Barindra Nath Koley,

10. Shri Suresh Chandra Singha,

11. Shri Kamakhya Nandan Das Mahapatra,

12. Shri Prabodh Chandra Sinha,

13. Shri Dhiren Sen,

14. Dr. Manas Bhunia,

15. Shri Amar Banerjee, to form the Subjcet Committee on Irrigation and Waterways.

(i) & (ii) Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Waterways Department, and Minister-in-charge of Minor Irrigation and Small Irrigation Department will be the ex-officio Members of the Committee.

I nominate Shri Ganesh Mandal as the Chairman of the Subject Committee on Irrigation and Waterways.

**Subject Committee on Welfare**

In pursuance of rule 310 V(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Smt. Anju Kar,

2. Smt. Sandhya Chatterjee,

3. Shri Kamala Kanta Mahata,

4. Shri Nazmul Haque (Midnapore),

5. Shri Amiya Patra,

6. Shri Touab Ali,

7. Shri Mir Quasem Mondal,

8. Shri Shibaprasad Dalui,

9. Shri Narayan Mukherjee,

10. Smt. Minati Ghosh,

11. Shri Pandab Kumar,

12. Shri Nirmal Das,

13. Shri Kamakshya Charan Ghosh,

14. Shri Deoki Nandan Poddar,

15. Shri Sadhan Pande, to form the Subjcet Committee on Welfare.

Shri Biswa Nath Choudhuri, Minister-in-charge, Relief and Welfare Department (Welfare Branch), will be the ex-officio Members of the Committee.

I nominate Smt. Anju Kar as the Chairperson of the Subject Committee on Welfare.

**Subject Committee on Environment**

In pursuance of rule 310 X(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate —

1. Shri Satyendra Nath Ghosh,

2. Smt. Mamata Mukherjee,

3. Dr. Dipak Chanda,

4. Shri Lakshman Bagdi,

5. Md. Shelim,

6. Shri Surendra Nath Majhi,

7. Shri Prakash Minj,

8. Shri Ratan Chandra Pakhira,

9. Shri Gunadhar Maity,

10. Shri Satya Ranjan Mahato,

11. Shri Sushil Kujur,

12. Shri Madan Bauri,

13. Shri Dwijendra Nath Roy,

14. Dr. Hoimi Basu,

15. Shri Sultan Ahmed, to form the Subjcet Committee on Environment.

(i) Minister-in-charge, Dr. Ambarish Mukhopadhyay, and

(ii) Minister of State Shri Banamali Roy will be the ex-officio Members of the Committee.

I nominate Shri Satyaendra Nath Ghosh as the Chairman of the Subject Committee on Environment.

The Chairmen of these Committees will meet me in my Chamber Tomorrow Morning at 11.30 A. M.

**Supplementary Grants for the year 1989-90.**

**Mr. Speaker :** Now, Voting on Demands for Grants. I now put to vote Demand No.1.

**Shri Apurbalal Majumdar :** Sir, the Demands have not been moved.

**Mr. Speaker :** Mr. Majumdar, in Lok Sabha, the procedure is that the Finance Minister places all the Budget Demands. It is then taken as moved and read. In the next financial year, we will follow this procedure. Now, I call upon the Finance Minister to move the Demands.

[7-20 — 7-30 P.M.]

**Financial**

**Supplementary Estimates For The Year 1989-90**

**Demand No.1**

**Major Head : 2011 — State Legislatures**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,07,000 be granted for expenditure under **Demand No. 1, Major Head : "2011 — State Legislatures"** During the current year.

**Demand No.3**

**Major Head : 2013 — Council of Ministers**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,00,000 be granted for expenditure under **Demand No. 3, Major Head : "2013 — Council of Ministers"** During the current year.

**Demand No.4**

**Major Head : 2014 — Administration of Justice**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,65,09,000 be granted for expenditure under **Demand No. 4, Major Head : "2014 — Administration of Justice"** During the current year.

**Demand No.5**

**Major Head : 2015 — Elections**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,56,25,000 be granted for expenditure under **Demand No. 5, Major Head : "2015 — Elections"** During the current year.

**Demand No.6**

**Major Head : 2020 — Collection of Taxes on Income and Expenditure**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,39,000 be granted for expenditure under **Demand No. 6, Major Head : "2020 —**

(ক) উচ্চ মাধ্যমিকের পাঠ্যসূচি পরিবর্তনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকলে, উহার কারণ কি ;

(গ) কোন কোন বিষয়ে পাঠ্যসূচি পরিবর্তন করা হবে ; এবং

(ঘ) পরিবর্তিত পাঠ্যসূচি কোন শিক্ষাবর্ষ থেকে চালু হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) উচ্চ মাধ্যমিকের পাঠ্যসূচি পরিবর্তনে সরকারের নিজস্ব কোনও ভূমিকা সাধারণ ভাবে নেই। বিধিবদ্ধ ও স্বশাসিত সংস্থা রূপে উচ্চ মাধ্যমিক শিক্ষা-সংসদের পক্ষ থেকে এরূপ পরিকল্পনা প্রণয়ন এবং প্রবর্তন হয়ে থাকে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ কর্তৃক সংস্কৃত, নেপালি (বৃত্তিগত), হিসাব বিদ্যার কারবারের সংগঠন, কারবারি অর্থবিদ্যা পাঠ্যসূচি পরিবর্তনের কাজ চলছে।

(গ) পরিবর্তন পাঠ্যসূচি রচনার কাজ শেষ হলে, সময় দিয়ে এবং হেল্‌থ বিজ্ঞপ্তি দিয়ে ঐ সংশোধিত পাঠ্যসূচিগুলি প্রবর্তিত হবে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে বলবেন কি, কি কি কারণে পাঠ্যসূচি পরিবর্তনের প্রয়োজন হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের নিয়ম হচ্ছে প্রতি পাঁচ বছর অন্তর পাঠ্যসূচি পর্যালোচনা করা হয়। এটা একটা ধারাবাহিক প্রক্রিয়া এবং কিছু কিছু বিষয় নিয়ে বোর্ড অফ স্টাডিজ গঠন করা হয়, তারা কতগুলি সুপারিশ করেন। সেগুলি বিভিন্ন শিক্ষা সংগঠন এবং শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে বন্টন করা হয় এবং তাদের মতামত পাবার পর পাঠ্যসূচি পরিবর্তন করা হয়। এই ধারাবাহিক প্রক্রিয়া অনুসারে পাঠ্যসূচি পরিবর্তনের উদ্যোগ গ্রহণ করা হয়ে থাকে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** পরিবর্তীত পাঠ্যসূচি অনুসারে ছাত্রদের যারা শিক্ষা দেবেন সেই শিক্ষক মহাশয়দের পরিবর্তীত পাঠ্যসূচির পরিপ্রেক্ষিতে প্রশিক্ষিত করে তোলার জন্য সরকারের কি কোনও চিন্তা ভাবনা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পাঠ্যসূচি পরিবর্তনের সাথে সাথে শিক্ষকদের অভিমুখীকরণের উদ্যোগ গ্রহণ করা হয়ে থাকে। কিন্তু যে পরিমাণ অভিমুখীকরণ করা উচিত সব সময় তা হয় না বা হচ্ছে না। তবে বেশিরভাগ ক্ষেত্রেই পাঠ্যসূচি পরিবর্তনের সাথে সাথেই শিক্ষকদের অভিমুখী করণের কার্যসূচি আমাদের পরিকল্পনার মধ্যেই থাকে।

### রুগ্ন ক্ষুদ্র ও কুটির শিল্প

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রী অশোক ঘোষ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের রুগ্ন ক্ষুদ্র ও কুটির শিল্পের সংখ্যা কত ; এবং

(খ) এই সকল রুগ্ন ক্ষুদ্র ও কুটির শিল্প সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) বিজ্ঞাপনের উত্তর আবেদনকারি রুগ্ন ক্ষুদ্র ও কুটির শিল্প ইউনিটের সংখ্যা ৪৮২টি ;

(খ) প্রথাগত আলোচনা হয়ে থাকে।

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা ঠিক বুঝতে পারলাম না। মন্ত্রী মহাশয়ের একটা নিজস্ব দপ্তর আছে। সেই দপ্তরের কি এবিষয়ে নিজস্ব কোনও পরিসংখ্যান নেই। তাকে বিজ্ঞাপনের মাধ্যমে কেন জানতে হবে? তিনি বললেন, রুগ্ন ক্ষুদ্র ও কুটির শিল্প ইউনিটগুলি তাকে জানিয়েছে যে, তাদের সংখ্যা হচ্ছে ৪৮২টি। ওর দপ্তরের নিজস্ব কোনও হিসাব নেই। অর্থাৎ ওর দপ্তর কোনও অ্যাসেসমেন্ট করে না। যাই হোক, উনি যে সংখ্যাটি বললেন, আমার ধারণা আসল সংখ্যাটা তার চেয়ে অনেক অনেক বেশি। এবিষয়ে ওঁর কি অভিমত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় সদস্যের এটা নিশ্চয়ই জানা আছে যে, রিজার্ভ ব্যাঙ্ক একটা হিসাব দেয়, কিন্তু সেটা আন্দামান, নিকোবর, আসাম সহ সমগ্র পূর্বাঞ্চলের হিসাব। সেই হিসাবটা হচ্ছে যারা একটা কোয়ার্টার বা দুটো কোয়ার্টারের ঋণ শোধ না করে তাদেরই রুগ্ন শিল্প হিসাবে ঘোষণা করা। সেই পরিপ্রেক্ষিতেই আমরা প্রতি বছর এখানে লিডিং সংবাদপত্র গুলিতে বিজ্ঞপ্তি দিই যে, রুগ্ন শিল্পগুলির যদি কোনও রকম অ্যাসিস্টেন্স বা সাহায্যের প্রয়োজন হয় তাহলে তারা তার জন্য আবেদন করতে পারেন। এ ছাড়াও আমরা এবছর থেকে আমাদের কুটির শিল্প দপ্তর থেকে সার্ভে করছি। সেই সার্ভে রিপোর্ট এখনও পাই নি। সেটা পেলে আমরা প্রকৃত সংখ্যাটা সকলকে জানিয়ে দিতে পারব।

**শ্রী সৌগত রায় ঃ** এটা শুনে আশ্বস্ত হলাম। রাজ্য সরকারের নিজের উদ্যোগে এটা জানা উচিত। এখন আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, এই বিজ্ঞাপনের যে উত্তর তিনি পেয়েছেন এবং কারণ দূর করার জন্য তার দপ্তর কি কি ব্যবস্থা নিচ্ছেন, দয়া করে জানাবেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** রুগ্নতার কারণ অনেক কিছু হতে পারে। রুগ্ন শিল্পকে সাহায্য করার আমাদের ব্যবস্থা আছে। ওয়ার্কিং ক্যাপিটালের অভাবে শিল্প রুগ্ন হয়, কাঁচা মালের অভাবে রুগ্ন হয়, মার্কেটিং-এর অসুবিধার জন্য রুগ্ন হয়, শ্রমিকদের অসুবিধার জন্য রুগ্ন হয়, বিদ্যুতের অসুবিধার ফলেও রুগ্ন হয়। এর যে কোনও একটি কারণে একটি ইউনিট রুগ্ন হতে পারে। এবং সেক্ষেত্রে জেলা শিল্প কেন্দ্রে সে দরখাস্ত করতে পারে যে, এই ধরনের রুগ্নতা দেখা দিয়েছে। এই রকম ৭১টি দরখাস্ত আমরা পেয়েছিলাম। তাদের আমরা আই.আর.বি. আই.-র মাধ্যমে সাহায্য দিয়ে থাকি। আমাদের এস.আই.সি. অর্থাৎ ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের মাধ্যমেও আমরা সাহায্য দিয়ে থাকি। যে ৭১টি দরখাস্ত পেয়েছিলাম, তাদের ২৯ কোটি ৯২ লক্ষ ৩৯ হাজার টাকা সাহায্য করা হয়েছে।

**শ্রী সৌগত রায়ঃ** আপনি যে দরখাস্ত পেয়েছেন সেগুলি কি কি কারণে রুগ্ন হয়েছে সেটা কি আপনি বিশ্লেষণ করছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** ৪৮২টি কারণ যদি জানতে চান তাহলে নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব। আমি তো প্রধান কারণগুলি বললাম। ৭১টি দরখাস্ত পেয়েছিলাম। এই ৭১টি কি কি কারণে সেটা গ্রুপ করে দিয়ে দিতে পারি যদি আপনি নোটিশ দেন।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তা পরিষ্কার হল না। এই সরকার ১৩ বছরে পড়েছে। ১৩ বছরের মাথায় আপনার আগে এই দপ্তরের যিনি দায়িত্বে ছিলেন তিনি কি করেছেন? ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আপনারা তো চিন্তিত, এই বছর কি প্রথম ক্ষুদ্র শিল্পের রুগ্নতার ক্ষেত্রে যারা স্বীকার হয়েছেন তাদের লিস্ট তৈরি করার প্রয়াস নিলেন? গত ১২ বছর ধরে এই ব্যাপারে কি কোনও প্রচেষ্টা নেওয়া হয়নি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এই পদ্ধতি চলে আসছে। মাননীয় সদস্যদের জানা উচিত, গোটা ভারতবর্ষে ১লক্ষ ৮৬ হাজার কলকারখানা রুগ্ন হয়ে আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** আমরা প্রায়শই মাননীয় অর্থমন্ত্রীর বিবৃতি থেকে পাচ্ছি যে উত্তর-উত্তর শিল্পের সংখ্যা বাড়ছে এবং শিল্পের অগ্রগতি ঘটছে। কিন্তু ক্ষুদ্র কুটির শিল্পের ক্ষেত্রে যে পরিসংখ্যান পাওয়া যাচ্ছে তাতে দেখছি রুগ্নতার কথাই বলা হয়েছে। ইতিমধ্যে কত ক্ষুদ্র কুটির শিল্পের পঞ্চত্ব-প্রাপ্তি ঘটেছে অর্থাৎ একেবারে লিকুইডিশনে গেছে এর কোনও অ্যাসেসমেন্ট করার কোনও মেশিনারি আপনার আছে কি এবং থাকলে তার সংখ্যা কত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** আমি মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের প্রশ্নের উত্তরে বলেছি। এরজন্য আমরা সার্ভে করছি, আপনাদের এই রিপোর্ট পরে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, আপনি সার্ভে শুরু করেছেন। কিন্তু আমি খবর পেয়েছি, ক্ষুদ্র ও কুটির শিল্পের একটা বড় অংশের রুগ্নতার কারণ হল এটা কি আগেকার কংগ্রেস-আইনের কেন্দ্রীয় সরকার কোনও ফিজিবিলিটি না দেখে ঢালাওভাবে লোন দেওয়ার ফলে, টাকা ড্রেনেজ করার ফলে শিল্পগুলি রুগ্ন হচ্ছে?

**মিঃ স্পিকারঃ** এটা হল না। দিজ কোয়েশ্চেন ইজ ডিস-অ্যালাউড।

**শ্রী শক্তিপ্রসাদ বলঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতির সমস্যা কি? প্রাতিষ্ঠানিককরণ সংযোগ, বিপণন ব্যবস্থার আধুনিকীকরণের কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এটা একটা ভিন্ন প্রশ্ন। যেসব সমস্যা আছে সেই সমস্যা সম্পর্কে আগেই বলেছি। সাধারণত মূলধনের অভাব। রুগ্ন শিল্পকে বাঁচানোর জন্য পরিকল্পনা আছে, আধুনিকীকরণের জন্য ব্যবস্থা আছে, নতুন স্কীম আছে, এই ব্যাপারে যদি জানতে চান, সেপারেট নোটিশ দিতে হবে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী তুহিন সামন্তঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ৪৮৩ টি ক্ষুদ্র শিল্প রুগ্ন

হয়েছে, মূলত কোন কোন শ্রেণীর শিল্প রুগ্ন হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** আমি যে শিল্পগুলির কথা বলেছি সেগুলির কোনওটাই কুটিরশিল্প নয়। মেশিনারি ধরনের শিল্প তার মধ্যে ফাউন্ড্রি আছে, চর্মশিল্প আছে, যেখানে মেশিন ব্যবহার করা হয় সেই রকম শিল্প। এখন যেটা বললাম সেটির জন্য সেপারেট একটা প্রশ্ন দিতে হবে। আমি গ্রুপ করে করে তার উত্তর দেব। কতটা কাঁচামালের জন্য, কতটা বাজারের জন্য। পশ্চিমবঙ্গে ৩ লক্ষ ৩০ হাজার ইউনিট আছে, এতগুলি ইউনিটের খবর যদি আলাদা আলাদা ভাবে বলতে হয় তাহলে নোটিশ দিতে হবে। আমি লিখিত ভাবে বা মৌখিক উত্তর দিতে পারি, তার জন্য সময় লাগবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, লোকসভার নির্বাচনের আগে সি.পি.এম. দেওয়ালে লিখিত ভারতবর্ষে প্রায় দেড় লক্ষর বেশি ক্ষুদ্র ছোট বড় শিল্প বন্ধ হয়ে আছে। তার মধ্যে আমাদের হিসাব ছিল যে, পশ্চিমবঙ্গে ২০ হাজারের বেশি এই ধরনের ক্ষুদ্র ও কুটিরশিল্প রুগ্ন এবং বন্ধ হয়ে আছে। মন্ত্রী মহাশয়ের হিসাবে যেটা এসেছে ৪৮২টি আমাদের হিসাবে সেটা ২০ হাজার। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন সার্ভের রিপোর্ট আমাদের এই হাউসে জানাবেন, কবে নাগাদ জানাতে পারবেন, এই ধরনের একটা সময় দিতে পারবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** স্বাভাবিক ভাবে সার্ভের রিপোর্ট পেলেই জানাব, সরকার নিজে সার্ভের কাজ করছেন না, নিরপেক্ষভাবে করার জন্য একটা বৈশিষ্ট্যপূর্ণ ইউনিট ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্টকে দিয়ে করানো হচ্ছে। রিপোর্ট পেলেই জানাব, রিপোর্ট বোধহয় আগামী ফাইন্যান্সিয়াল ইয়ারে পাওয়া যাবে, আপনারা এটুকু আশা করতে পারেন।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার যেটা প্রশ্ন সেটা হল ক্ষুদ্র এবং কুটির শিল্পের বিষয়ে আমাদের মাননীয় সদস্যারা খুবই উদ্বেগ প্রকাশ করছেন, আমাদের পূর্বতন কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যের ক্ষুদ্র এবং কুটিরশিল্পের জন্য কি ভূমিকা গ্রহণ করেছিলেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সকলেই জানেন যে নেতিবাচক ভূমিকা গ্রহণ করেছিলেন বলে দিল্লির ক্ষমতা থেকেও সরে গেছেন।

### কংসাবতী সেচ প্রকল্প

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১।) **শ্রী অমিয় পাত্র :** গত ২৯এ মার্চ, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৪০৭ (অনুমোর্দিত প্রশ্ন নং *১০৭৬)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কংসাবতী সেচ প্রকল্পের আধুনিকীকরণের প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

১৯৮৮ সালের জানুয়ারি মাসে যোজনা কমিশনের প্রায়োগিক পরামর্শদাতা। (টেকনিক্যাল অ্যাডভাইসরি) কমিটি, ৩১১.৩৭ কোটি টাকা ব্যয়ে কংসাবতী অধুনিকীকরণ প্রকল্পটি অনুমোদন করেছেন।

কর্মপ্রকল্পটি যাতে কেন্দ্রীয় পরিবেশ দপ্তরের অনুমোদন লাভ করে, তার জন্য বতমানে প্রস্তুতি কর্ম চলছে।

**শ্রী অমিয় কুমার পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাই যে, কংসাবতী প্রকল্পের আওতায় বাঁকুড়া, মেদিনীপুর ইত্যাদির যে জমিগুলিকে সেচসেবিত বলে বলা হচ্ছে সেখানে অনেক জায়গাতেই সেচের জল পৌঁছচ্ছে, কিন্তু একটা অংশে যেখানে সেচের জল পৌঁছাচ্ছে না এবং আধুনিকীকরণ প্রকল্প বাদ দিলে জল পৌঁছানো এবং সংস্কারের কাজ যেখানে অসুবিধা আছে সেই কাজগুলি করার জন্য কোনও উদ্যোগ নিয়েছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার প্রশ্নটা মূল জায়গা থেকে সরে গিয়েছে। আপনি যদি কংসাবতী প্রোজেক্টের সম্বন্ধে প্রশ্ন করতেন, এবং নির্দিষ্টভাবে করলে নির্দিষ্টভাবেই উত্তর দেব। প্রশ্নটা মর্ডানাইজেশন প্রোজেক্টের উপর, তবে আপনাকে এটুকু বলতে পারি যে, মর্ডানাইজেশন প্রোজেক্টে অতিরিক্ত আরও ২ লক্ষ একর জমি সেচ সেবিত হবে। এটা বলতে পারি, বিশেষ করে টেল এন্ড গিয়েও জল পৌঁছাবে। বিশেষ করে শিলাবতী, জয়পান্ডা, তারাফেণী এবং ভৈরববাঁকিতে যে ড্যাম তৈরি হবে তার ফলেই এই সুযোগ এনে দেবে।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** কংসাবতী আধুনিকীকরণ স্কীমের মধ্যেই পারাং নদী থেকে জল উত্তোলনের প্রকল্প হবার কথা এবং অন্যান্য কিছু কাজও হবার কথা ছিল। তার কি হল জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার এই প্রশ্নটা আজকেই আছে। তা সত্ত্বেও উত্তর দিচ্ছি। পারাং নদীর উপর স্কীমটি হল ট্রিবিউটারি অফ কংসাবতী। এর মধ্যে ওটা আছে।

**শ্রী অমিয়কুমার পাত্র ঃ** এই আধুনিকীকরণ প্রকল্পে বৈশিষ্ট্য কি এবং এর দ্বারা টেল এন্ডে জল পাবার কি সুবিধা হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বৈশিষ্ট্যগুলি এক-দুই-তিন করে যদি বলা যায় তাহলে ১নং হচ্ছে, সিপেজের ফলে যে ওয়াটার লস হয় সেটা কমাবার জন্য সেচ-খালগুলিতে ব্যাপক লাইনিং-এর ব্যবস্থা ; ২নং হচ্ছে, যেটা খানিকক্ষণ আগেই বলছিলাম—তিনটি ড্যাম তৈরি করে শিলাবতী, জয়পান্ডা, তারাফেণী এবং ভৈরববাকী নদীর জলকে স্টোর করে সেই জলকে ক্যানেল দিয়ে চালনা করা ; এবং তিন, গ্রাউন্ড ওয়াটার এবং সার্ফেস ওয়াটারের কনজাংট ইউজ, বিশেষ করে টেল এন্ডের দিকে সেটা করা। এই তিনটি প্রকল্প নিয়েই কংসাবতী মডার্নাইজেশন স্কীম।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের *৬৯ এবং *৯৬ এই দুটি প্রশ্ন প্রায় একই রকম। কাজেই এই দুটি প্রশ্ন একসঙ্গে নিলে ভালো হয়।

**মিঃ স্পিকার ঃ** কান্তিবাবু *৬৯ এবং *৯৬ প্রশ্ন দুটিকে একসঙ্গে নিয়ে উত্তর দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন দুটিতে খুবই ডিবেটেবল ইস্যু রয়েছে। এই ব্যাপারে শুধুমাত্র বিরোধী পক্ষেরই নয়, আর.এস.পি. এবং সি. পি. আই পার্টির মতবিরোধ রয়েছে। কাজেই মাননীয় শিক্ষা মন্ত্রী সমস্ত কোয়েশ্চেনগুলিই ফেস করুন যাতে এই ব্যাপারে সকলের ডিবেট করার সুযোগ থাকে।

**মিঃ স্পিকার ঃ** একসঙ্গে দুটি প্রশ্ন যুক্ত হচ্ছে, কাজেই দশজন বলবার সুযোগ পাবেন।

### শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসরের বয়স

***৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নতুন বেতনক্রমে বিদ্যালয়ের শিক্ষক ও শিক্ষাকর্মীদের ৬০ বছরে অবসরগ্রহণ বাধ্যতামূলক করা হয়েছে ও ৬০ বছর বয়সের পর ৫ বছর এক্সটেনশন পাওয়ার কোনও সুযোগ থাকছে না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বিদ্যালয়ের শিক্ষক ও শিক্ষাকর্মীদের ৬০ বছর বয়সের পর ৫ বছর এক্সটেনশন পাওয়ার সুযোগটি বন্ধ করার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) বিদ্যালয় শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসর গ্রহণের বয়স, আগেও যা ছিল এখনও তাই রাখা হয়েছে। যাহারা নতুন বেতন ক্রমের সুযোগ গ্রহণ করবেন, তাহাদের ৬০ বৎসর বয়সের পর এক্সটেনশনের সুযোগ থাকছে না।

(খ) যে পরিস্থিতির প্রেক্ষাপটে অতীতে বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসর গ্রহণ করার পরেও পাঁচ বৎসর চাকুরির সম্প্রসারণ দেওয়া হত বর্তমানে তার গুণগত এবং পরিমাণগত পরিবর্তন সাধিত হয়েছে।

### শিক্ষকদের অবসরকালীন বয়সসীমা

***৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, শিক্ষক মহোদয়দের অবসরকালীন বয়সসীমা ৬৫ বৎসর থেকে কমিয়ে ৬০ বৎসর করার প্রস্তাবটি বাতিল করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

শিক্ষক মহোদয়গণের অবসর গ্রহণ করার বয়স পূর্বে যা ছিল এখনও তাহা রাখা হয়েছে। কমানোর কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি সাপ্লিমেন্টারি করার আগে আমি বলতে চাই আমি যে কোয়েশ্চেন অলরেডি করেছি তার উত্তর যে মন্ত্রী মহাশয় দিলেন সেটা কিছু বোঝা গেল না, ভেগ থেকে গেল, কংক্রিটলি উত্তর দেন নি। এই সুযোগ বন্ধ করার কারণটা কি? উত্তরটা ভেগ, উনি উত্তরটা ভালোভাবে দিলেন না, উত্তরটা ঠিক বুঝতে পারছি না। উনি বললেন গুণগত পরিবর্তন হয়েছে, পরিমাণগত পরিবর্তন হয়েছে। কংক্রিটলি এই উত্তর দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** উনি উত্তর দিয়েছেন, আপনি সাপ্লিমেন্টারি করে ক্লারিফাই করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, সাপ্লিমেন্টারি প্রশ্ন তো করব, কিন্তু উনি আমার কোয়েশ্চেনের উপর যে রিপ্লাই দিয়েছেন সেটা যদি ভেগ হয় তাহলে সেই ভেগ রিপ্লায়ের

উপর কি প্রশ্ন করব এবং উনি তার উত্তরটা দেবেন কি করে? স্যার, আপনি দেখুন উনি যেটা বলেছেন যে গুণগত পরিবর্তন হয়েছে, পরিমানগত পরিবর্তন হয়েছে। কি গুণগত পরিবর্তন হয়েছে, কি পরিমাণগত পরিবর্তন হয়েছে?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারের প্রশ্নের জবাব দিতে গিয়ে আমি বলেছি যে পরিস্থিতির পরিবর্তন ঘটেছে এবং পরিস্থিতির পরিবর্তন বলতে গিয়ে আমি পরিমাণগত এবং গুণগত পরিবর্তনের কথা বলেছি। পরিমাণগত পরিবর্তন বলতে আমি চেয়েছি একজন শিক্ষক এবং শিক্ষাকর্মীর আগে যে সুযোগ-সুবিধা ছিল সেই সুযোগ-সুবিধার পরিমাণ যথেষ্ট বৃদ্ধি করা হয়েছে। পেনশন বলুন, গ্র্যাচুইটি বলুন এবং সেই সাথে অন্যান্য যে সুযোগ-সুবিধাগুলি আছে সেইগুলি বলুন এবং সেইসঙ্গে অবসর প্রাপ্ত শিক্ষক এবং শিক্ষাকর্মীদের সুযোগ সুবিধার পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। যদি স্যার উনি অংকের পরিমানটা চান তাহলে তার পরিমাণটা বলে দিতে পারি। এবারে গুণগত পরিবর্তনের কথা বলি ১৮৮৩ সালে জার্মানে বিসমার্ক সামাজিক নিরাপত্তার পরিবর্তন এনেছিলেন বিভিন্ন রকম পরিবর্তনের সাথে। এই পরিবর্তন নিউজিল্যান্ডে হয়েছে, আমেরিকায় হয়েছে এবং এই পরিবর্তন ভারতবর্ষে অনেক পরে হয়েছে। আজকে তৃতীয় বেতন কমিশনের সুপারিশের ভিত্তিতে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার অবসর প্রাপ্ত শিক্ষক এবং শিক্ষা কর্মীদের সামাজিক নিরাপত্তা দেবার জন্য একটা বৈজ্ঞানিক সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এর থেকে তারা সুযোগ পেলেন। যারা সারা জীবন শিক্ষাব্রতে ব্রতী ছিলেন তারা যখন অবসর গ্রহণ করবেন তাদের বাঁচবার জন্য, সম্মানজনক অবস্থায় বাঁচবার জন্য যে দায়িত্ব সেই দায়িত্ব সমাজের পক্ষ থেকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিজের স্কন্ধে গ্রহণ করেছে। গুণগত পরিবর্তন এবং পরিমাণগত পরিবর্তন এর চেয়ে বেশি সম্প্রসারণ করার প্রয়োজন নেই বলে আমি মনে করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি আপনার ভাষ্য অনুযায়ী তৃতীয় বেতন কমিশনে বর্দ্ধিত বেতনক্রমের সুযোগ যে সমস্ত শিক্ষক শিক্ষকতা জীবন শুরু করেছিলেন, তাদের ক্ষেত্রে এই অতিরিক্ত পাঁচ বছর এক্সটেনশন পাওয়ার সুযোগ ছিল সেটা বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছেন? যারা জীবনের বেশিরভাগ অংশটাই বঞ্চিত হয়ে এসেছেন তাদের ক্ষেত্রে এই সিদ্ধান্ত কার্যকর করার বিষয়টি কি যুক্তিসঙ্গত ; এবং যুক্তিসঙ্গত কি কারণে?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সদস্যদের একটি কথা বলতে চাই। এখানে মেম্বারদের অধিকার আছে সাপ্লিমেন্টারি প্রশ্ন জিজ্ঞাসা করার এবং কারোরই উচিত নয় তাকে ডিস্টার্ব করা। এটা তো সংসদ, লেট হিম আস্ক সাপ্লিমেন্টারি। মন্ত্রী উত্তর দেবেন। আপনাদের জিজ্ঞাসা করার থাকলে তা করবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যেটা বলেছেন সেই ব্যাপারে আমরা সবাই একমত, তবে কংগ্রেসী বন্ধুরা একমত হবেন কিনা জানিনা। দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার শিক্ষক, শিক্ষাকর্মী এরা আর্থিক বিচারে দীর্ঘদিন ধরে তাদের প্রাপ্য সুযোগ

পাননি, বঞ্চিত ছিলেন। স্বাধীনতার পর থেকে তারা শোচনীয় ভাবে বঞ্চিত ছিলেন। সেই কথা বিবেচনা করে নতুন বেতনক্রম এবং নতুন সিদ্ধান্ত আমরা গ্রহণ করি। এই নতুন সিদ্ধান্তের ফলে ৬০ বছরে যারা অবসর নেবেন তাতে একজন এম.এ. পাশ প্রধান শিক্ষক, এম.এ. পাশ একজন শিক্ষক, প্রাথমিক শিক্ষক, করণিক এবং দপ্তরি সকলেই উপকৃত হবেন—সকলেরই হিসাব আমার কাছে আছে। ধরুন এম.এ. পাশ একজন শিক্ষক, তিনি মাত্র কয়েক বছর আগে ১৯৮৫-৮৬ সালে যে টাকা বেতন বাবদ পেতেন প্রতি মাসে, তিনি যদি এখন অবসর নেন তিনি গ্র্যাচুইটি এবং অন্যান্য থেকে যে সাহায্য পাবেন সেই কথা ছেড়ে দিলেও মাসিক পেনশন তার থেকে বেশি পাবেন। আমি এককালীন সাহায্যের কথা ছেড়েই দিচ্ছি। ঠিক একই ভাবে এম.এ. পাশ একজন শিক্ষক, তিনি যদি এখন অবসর গ্রহণ করেন তাহলে তিনি মাসিক যে পেনশন পাবেন ১৭৬০ টাকা। গ্র্যাচুইটি, প্রভিডেন্ট ফান্ড ইত্যাদি অন্যান্য কথা আমি ছেড়ে দিচ্ছি। ঠিক একই ভাবে একজন প্রাথমিক শিক্ষক আজকে যদি অবসর নেন, তাহলে সাথে সাথে তিনি মাসে ৯২৬ টাকা পেনশন বাবদ পাবেন। কয়েক বছর আগেও বেতন এবং ভাতা মিলিয়ে এত টাকা একজন এম.এ. পাশ শিক্ষক এবং ট্রেন্ড ম্যাট্রিকুলেট প্রাথমিক শিক্ষক পেতেন না। এতদসত্ত্বেও দীর্ঘদিনের বঞ্চনা কখনও নতুন সিদ্ধান্তের ফলে সম্পূর্ণ ভাবে রোধ করা যায় না। দীর্ঘদিন ধরে কৃষক ফসলের জন্য যে মার খেয়েছে, ভরতুকি দেওয়ার নতুন সিদ্ধান্ত গ্রহণ করে তার সেই অসুবিধা দূর করা যায়নি। একজন দীন-মজুর যে ক্ষতি এতদিন ধরে ভোগ করে এসেছে, সরকারি সিদ্ধান্তের ফলে সম্পূর্ণভাবে তা পুষিয়ে দেওয়া যায় না। আশাকরি এ সম্পর্কে মাননীয় সদস্যরা আমার সাথে একমত পোষণ করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি যে প্রশ্ন করেছি তাতে আপনি বলেছেন পরিমাণগত পরিবর্তন হয়েছে, তার ভিত্তিতে আমি বলছি যে, তৃতীয় বেতন কমিশনের সুযোগ নিয়ে যারা চাকুরিতে ঢুকছেন, শিক্ষা জীবন শুরু করলেন তাদের ক্ষেত্রে আপনারা ৫ বছর এক্সটেনশনের সুযোগ বন্ধ করতে পারেন, কিন্তু যারা জীবনের বেশির ভাগ সময়ে বঞ্চিত তাদের ক্ষেত্রে যদি এই ৩১শে মার্চের মধ্যে। এক্সটেনশন নেওয়ার ব্যবস্থা করা হয় এবং তৃতীয় বেতন কমিশনের সুযোগ নিয়ে তাদের যদি রিটায়ার হতে হয় আমার মনে হয় এটা তাহলে ডেমোক্রেটিক নিয়ম নয়। কারণ আমি জানি লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশনে তাদের ৬০ বছরে অবসর গ্রহণের বয়স সীমা ছিল, কিন্তু পে স্ট্রাকচার যখন রিভাইজড হল তখন সেটা কমিয়ে ৫৮ বছর করা হল। কিন্তু ৬০ বছর থেকে কমিয়ে ৫৮ বছর করা ইমিডিয়েট এফেক্ট করা হল না। এটা প্রসপেকটিভ এফেক্ট দেওয়া হল, কিন্তু ইমিডিয়েট এফেক্ট এখন যারা বঞ্চিত হল তাদের সঙ্গে যারা নতুন চাকুরিতে ঢুকেছেন এই দুই শ্রেণীকে সমান করলেন কেন এ সম্বন্ধে আপনি স্পেসিফাই করুন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য, আপনি মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক। আপনি জানেন যে, ১৯৩০ সলে ৫ বছর অতিরিক্ত কাজ করার অধিকারের দাবিতে অনশন এবং উপবাসের মাধ্যমে আন্দোলন করে এই ব্যবস্থা করেছিলেন। তখন কোনও রকম সুযোগ-সুবিধা শিক্ষকদের ছিল না তাদের ৫ বছর অতিরিক্ত খাটিয়ে নেওয়ার ব্যবস্থা করে অনশন উপবাসের মধ্যে নিক্ষিপ্ত করা হত। এটাই ছিল স্বাধীনতা লাভের আগের অবস্থা। এই তৃতীয়

বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী একজন শিক্ষক অবসর গ্রহণের পরে অনেকটা স্বস্তিতে জীবন কাটাতে পারবেন। অবসর নেওয়ার পরে তিনি মানুষের মতো বেঁচে থাকতে পারবেন, তারজন্য আমরা নিয়ম মতো সুযোগের ব্যবস্থা করতে পেরেছি। আগে যে অতিরিক্ত ৫ বছর খাটিয়ে নেওয়ার পদ্ধতি ছিল এবং তাদের প্রতি যে অমানবিক পীড়নের ব্যবস্থা ছিল এখন সেটা কমে গেছে। এখন শিক্ষকদের অনেক সম্মান দেওয়া হয়েছে। এখন শিক্ষকদের ৬০ বছর বয়সে অবসর গ্রহণকালে মানুষের মতো যাতে বেঁচে থাকতে পারে তার দায়িত্ব সরকার নিয়েছে। অতিরিক্ত ৫ বছর খাটিয়ে নেওয়ার যে ব্যবস্থা ছিল আমরা তার অবসান করেছি। অবসর গ্রহণের পরে শিক্ষকদের তাদের সুস্থ জীবনে ফিরিয়ে আনার সুনিশ্চিত করতে পেরেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি যে প্রশ্ন করেছি তাতে ধান ভাঙ্গতে শিবের গীত গাইলেন কিন্তু আসল উত্তর আপনি দিতে পারলেন না। আরেকটি প্রশ্ন করছি যে, এইসব কথা যে বললেন তাতে আমি প্রশ্ন করছি এখানে পশ্চিমবঙ্গে যারা অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়ে কাজ করেন তাদের ক্ষেত্রেও এই একই যুক্তি প্রযোজ্য হওয়া উচিত কারণ তারা বেতনক্রম বৃদ্ধি এবং সবরকম সুযোগ-সুবিধা পেয়ে থাকেন, সেখানে ৬০ বছরের অবসর গ্রহণের বয়স সময় সীমা বাড়িয়ে ৬৫ বছর করা হয়েছে। সেক্ষেত্রে এই সরকার শিক্ষকদের ক্ষেত্রে এইরকম অবিচার করছেন কেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য একটু ভুল করলেন, অধ্যাপক সৌগত রায় এখানে উপস্থিত আছেন, তিনি জানেন যে কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষা সম্প্রসারণের ক্ষেত্রে যে সুযোগ-সুবিধা তা আমাদের পক্ষে পরিবর্তন করা খুব কঠিন। আমরা কেবল পুনর্নিয়োগ করার সামান্য সুযোগ পেয়ে থাকি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি তো ওই কথা বলছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সৌগত বাবু আপনি এই বিষয়ে কি বলেন? গোবিন্দবাবু আপনি তো শিক্ষামন্ত্রী ছিলেন, আপনি কি বলেন এই ব্যাপারে? পশ্চিমবঙ্গ সরকারের কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের চাকুরির সম্প্রসারণের সুযোগ আমাদের নেই, তবে রি-এমপ্লয়মেন্ট করার কিছু অধিকার আমাদের আছে। এইজন্য পশ্চিমবঙ্গের মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের এরসঙ্গে সমানভাবে তুলনা করার কোনও প্রশ্ন ওঠেনা।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** (**.........***) আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই যে আজকে পে-কমিশনের পরে হঠাৎ করে ঘোষণা করেছেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় আপনার আর্লিয়ার পার্টটা তো সাবমিশন হয়ে গেল, অতএব এটা রেকর্ড থেকে বাদ যাবে। আপনি আপনার কোয়েশ্চেনটা করুন।

**শ্রী সৌগত রায় ঃ** পশ্চিমবাংলায় বিভিন্ন সময়ে শিক্ষকরা আন্দোলন করেছে, '৬১ সালে ডাঃ রায় এই কথা বলেন যে ৬০ বছরে শিক্ষকদের অবসর নেওয়া উচিত। তখন সত্যপ্রিয়বাবুরা আন্দোলন করেছিলেন এবং সেই আন্দোলনের পরিপ্রেক্ষিত ডাঃ রায় বাধ্য হয়েছিলেন ৬৫

---

Note : **...** Expunged as order by the chair

অবধি রেখে দিতে। আজকে যখন শিক্ষক সমাজের একটা বিশাল অংশ, যার মধ্যে বামফ্রন্ট সরকারের শিক্ষক সংগঠন আছে তারা দাবি করছে যে শিক্ষকরা দীর্ঘদিন ধরে আন্দোলন করার পরেও সুযোগ পায়নি, তাই নতুন পে-কমিশন থেকে যাতে বঞ্চিত না হয় নতুন করে যারা ঢুকবেন তাদের ক্ষেত্রে যাতে এটা প্রদান করা হয় সেটা কি দেখবেন। এবং এই শিক্ষকদের আন্দোলন পরিপ্রেক্ষিত রাজ্য সরকার তাদের সিদ্ধান্ত পুনর্বিবেচনা করবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি বিধান বাবুর আমলে শিক্ষকদের পেনশন ব্যবস্থা চালু হয়নি? সেইজন্য আমরা দাবি করেছিলাম। যেহেতু আমাদের কোনওদিন অবসরকালীন সুযোগ ছিল না। সেইজন্য শিক্ষকদের পক্ষ থেকে দাবি করা হয়েছিল যখন অবসর কালীন সুযোগ হয়নি। সেইজন্য বলছি বিধানবাবুর আমলে তখন শিক্ষকদের অবসরকালীন কোনও সুযোগ বা পেনশন চালু হয়নি। কিন্তু এখন পেনশন চালু হয়েছে। এবং কোঠারি কমিশন, দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় কমিশন তারা বলেছেন ৬০-র বেশি সরকারি চাকরি করার সুযোগ নেই, সেইজন্য সবাই ৬০ বছরের কথা বলেছে, এবং ভারতবর্ষের কোথাও ৬০ বছরের বেশি নেই। সেইজন্য ৬০ বছর কাজ করার পরে তাদের যদি অবসরকালীন কোনও সুযোগ সুবিধা দেওয়ার সামাজিক দায়িত্ব আমরা নিই তাহলে আর ৬০ বছরের পরে কাজ করার কোনও প্রশ্ন উঠতে পারে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি একটা জিনিস মাননীয় মন্ত্রীর কাছে রাখতে চাই সেটা হচ্ছে কোনও কারণে আপনারা শিক্ষকদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছেন, এবং আপনাদের পক্ষ থেকে যে মন্তব্য শিক্ষকদের সম্বন্ধে করা হচ্ছে আমি সেটা জানাচ্ছি। মাননীয় মন্ত্রীর কাছ থেকে স্পেশ্যালি জানতে চাই আপনারা তো শিক্ষকদের নিয়োগকর্তা নন, শিক্ষকদের নিয়োগ করেন প্রত্যেকটি স্কুলের ম্যানেজিং কমিটি, রাজ্য সরকার তাদের বেতনের অংশ দেন। এই ক্ষেত্রে আপনারা এই সিদ্ধান্ত নেবার আগে এই বিভিন্ন স্কুলের ম্যানেজিং কমিটির সঙ্গে এবং ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের সঙ্গে কোনও আলোচনা করেছিলেন কিনা এবং সেই আলোচনা করে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল কিনা সেটা আপনার কাছ থেকে জানতে চাই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন জিজ্ঞাসা করলেন এটা অদ্ভুত বিষয়। পশ্চিমবঙ্গে ৬০ সালে, ৬৫ সালে, ৭০ সালে, ৭৫ সালে পে-রিভিসন হয়েছে। কখনও ম্যানেজিং কমিটির সঙ্গে আলোচনা করে পে-রিভিসন হয়নি, যেহেতু সরকারি কোষাগার থেকে আংশিক বেতন ও ভাতা দেওয়া হত তাই তখনও আলোচনা হয়নি। তাই ম্যানেজিং কমিটির সঙ্গে আলোচনার প্রশ্নই ওঠে না, এই জিনিস ভারতবর্ষের কোথাও হয়নি, পশ্চিমবঙ্গে কোনওদিন হয়নি, তাই এখনও কোনও আলোচনা করার সুযোগ নেই।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন, যে পশ্চিমবাংলায় শিক্ষক সমাজের সর্ব বৃহৎ অংশ মাধ্যমিক এবং প্রাথমিক তারা যে সিদ্ধান্ত করেছেন তার সমর্থনে তারা তার সঙ্গে কথা বলেছেন। কলকাতায় মিছিল করেছেন সেটাও নিশ্চয় জানেন। যখন অতীতে দ্বিতীয় পে-কমিশন হয়েছিল, প্রথম প্রশ্নকর্তা যে প্রশ্ন তুলেছিলেন, সেই পে-কমিশনে পুরোনো শিক্ষকদের জন্য খানিকটা সুযোগ বাড়তি দেবার ফলে এরা মামলা করেন। সেই সময় দুই রকম, তিন রকম করা হয়েছে। এখানে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন,

ভারতবর্ষের কোথাও যা নেই সেখানে পশ্চিমবঙ্গের শিক্ষকরা অবসরকালীন সুযোগ-সুবিধা তার থেকে বেশি দেবার ফলে যখন সমস্ত শিক্ষক সমাজ আশীর্বাদ করছেন মন্ত্রীকে তখন বিভ্রান্তি সৃষ্টি করবার জন্য ওরা এই কথা বলছেন। আমি সেজন্য নির্দিষ্ট করে জানতে চাইছি যে, মাধ্যমিক শিক্ষক, প্রাথমিক শিক্ষকের প্রশ্ন তুলে কলেজ শিক্ষকদের সঙ্গে, তারা যে বিভ্রান্ত করছেন যেটা সম্পর্কে আমার পরিষ্কার ধারণা হয়েছে এবং বিধানসভাকে বিভ্রান্ত করবার জন্যও এবং যার সঙ্গে কোনও মিল নেই। পশ্চিমবাংলায় শিক্ষক সমাজের সঙ্গে শত্রুতা করবার জন্য আজকে যে প্রশ্ন তোলবার চেষ্টা করা হয়েছে, মাননীয় স্পিকার স্যার, বক্তৃতা করতে দিয়েছেন, অতএব সেই কারণে এটাকে দৃঢ়ভাবে যে রায় কমিশন দিয়েছেন তার পক্ষে এবং ইতিমধ্যে মাননীয় মন্ত্রী যেভাবে দৃঢ়তার সঙ্গে বলেছেন এবং তা দ্রুত কার্যকর করবার কথা ভেবেছেন কি না? এটা আমার প্রশ্ন, যে যেটা আজকে ঘটছে এবং যেটা আজকে দৃঢ়তার সঙ্গে করা হয়েছে শিক্ষক সমাজের স্বার্থে যাতে সরকারি কর্মচারিদের সঙ্গে শিক্ষকদের বিরোধ না হয়। আজীবন আমরা শিক্ষকদের সুযোগ দেবার চেষ্টা করেছি। আর ওরা আজীবন শিক্ষকদের বঞ্চনা দিয়েছেন, বঞ্চিত করেছেন। অতীতে ওরা কি করেছেন সে কথা বলে লাভ নেই। এইসব অকাল কুস্মান্ডরা বঞ্চনা কার্যকর করতে চেয়েছে। আজকে যে সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে, মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, তিনি এটাকে দৃঢ়তার সঙ্গে কার্যকর করবেন কি না? আজকে যে ম্যানেজিং কমিটির কথা বলেছেন, এবং সেই ম্যানেজিং কমিটিগুলোতে তারা দায়িত্ব নেবেন কি না? আজকে যে বেতনক্রম করা হয়েছে এটা ওরা কোনওদিন কল্পনাও করতে পারেন নি। সেজন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, শিক্ষকদের স্বার্থে যা করা হয়েছে সেই নীতি দ্রুততার সঙ্গে কার্যকর করবেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা বেতন কমিশন সম্পর্কে যে সরকারি সিদ্ধান্ত নিয়েছি তা আমরা অক্ষরে অক্ষরে কার্যকর করবার জন্য, প্রতিশ্রুতি পালনের জন্য, আগামী বছরের যে ব্যয়বরাদ্দ সেই ব্যয়বরাদ্দের মধ্যে তার সংস্থান রাখা হয়েছে।

**শ্রী দীপককুমার সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, এতক্ষণ ধরে যারা আলোচনা করছিলেন বা যারা প্রশ্নকর্তা ছিলেন তারা সকলেই শিক্ষার সঙ্গে জড়িত। আমি এই ক্ষেত্রে একেবারেই অশিক্ষিত। সাধারণভাবে যেটা বুঝেছি, আমরা বামফ্রন্টের দলগুলি মিলে একটা নীতি গ্রহণ করেছি যে সম কাজে সম অধিকার। সেদিক দিয়ে অধ্যাপকদের বয়সসীমা একটা আলোড়ন সৃষ্টি করেছে। অনেকে ৬৫ বছর বয়সের সুযোগ নিতে চায়। সে রকমের ব্যাপারও রয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি প্রশ্ন করছি, যেভাবে সিদ্ধান্ত নিয়েছিলেন যেটা শ্রী ননী কর মহাশয় বললেন যে সরকারি কর্মচারিদের সঙ্গে অ্যাট পার করে করা হয়েছে। সরকারি কর্মচারিদের ক্ষেত্রে একটা নীতি গ্রহণ করা হয়েছে যে যদি কোনও সরকারি কর্মচারী স্বাস্থ্যের কারণে আগাম রিটায়ার করতে চান তাহলে তার সংসারের একজন তার জায়গায় নিয়োগ হবেন। শিক্ষকদের ব্যাপারে এরকম কিছু ঠিক করেছেন কি না?

[2-10 — 2-20 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার মনে হয় মাননীয় সদস্যের প্রশ্নের দুটি উত্তর হয় এক হচ্ছে একজন শিক্ষক যদি স্বেচ্ছায় অবসর গ্রহণ করেন ২০ বছর শিক্ষকতা করার পর তাহলে তিনি অবসরকালীন পরিপূর্ণ সুযোগ পাবেন। ২০ বছর শিক্ষকতা করার পর অবসরকালীন

গ্র্যাচুইটি, পেনশন ইত্যাদি যে সুযোগ সুবিধা আছে তিনি সেই সুযোগ সুবিধা পাবেন। যদি তিনি অবসর নেন স্বেচ্ছায়, অসুস্থতার কারণে বা অন্য কোনও কারণে ২০ বছর শিক্ষকতা করার পর তখন তিনি অবসরকালীন সুযোগ-সুবিধা পান। দু' নম্বর হচ্ছে যদি অসুস্থতার কারণে তিনি স্থায়ীভাবে অকর্মণ্য হয়ে যান প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক ৬০ বছরের আগে যদি অকর্মণ্য হয়ে যান তাহলে সেই প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে তার স্ত্রী, বা স্বামী, অবিবাহিত কন্যা বা পুত্রকে সেই পদে নিয়োগ করার সুযোগ আছে, কিন্তু মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে সেই সুযোগ নেই। এই মুহূর্তে সেই চিন্তা আমরা করছি না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর ১৯৮১ সালে প্রাথমিক শিক্ষকদের মর্যাদা দিলেন। এবারের বেতনক্রমে শিক্ষকদের মর্যাদা দেওয়া হয়েছে। ৬০-৬৫-র প্রশ্নে আমি যাচ্ছি না কিন্তু একথা ঠিক বলেছেন যে ৬০ বছর বয়সে ভারতবর্ষে কোনও শিক্ষক চাকরি করেন না। ভারতবর্ষের অন্তত ১২টি রাজ্য থেকে তৃতীয় বেতনক্রম যা আমাদের রাজ্য সরকার চালু করেছেন অর্থনৈতিক সীমাবদ্ধতা সত্ত্বেও তা বেশি আছে। এছাড়া আপনারা যে ঘোষণা করেছেন মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী এবং আপনি তা হচ্ছে শিক্ষকদের মধ্যে যারা ৬৫তে যেতে চান তারা যেতে পারেন, তাদের কিছু সুযোগ-সুবিধা বৃদ্ধির কথা আপনারা ভাবছেন। আমি জানতে চাই যারা অপশান দেবেন ৬৫ বছরে তাদের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য যে কথা বলেছেন বিভিন্ন জনসভায় বিবৃতির মাধ্যমে সে সম্পর্কে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** এখনও পর্যন্ত এই ধরনের কোনও সিদ্ধান্ত গৃহীত হয়নি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** দ্বিতীয় বেতন কমিশন কার্যকর হয়েছে ১.৪.৮১ সালে। মাননীয় শিক্ষামন্ত্রী একজন শিক্ষক আমি তার কাছে অনুরোধ করব ১.৪.৮১ সালকে ভিত্তিবর্ষ ধরে তার আগে যাদের অ্যাপয়েন্টমন্ট দিয়েছেন তাদের ক্ষেত্রে ৬৫ বছর কন্সিডার করা হবে কিনা এবং এই রকম কোনও চিন্তা ভাবনা আপনি করছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশকে ভিত্তি করে যে বেতনক্রম প্রবর্তন করা হয়েছে তার মধ্যে যদি কেউ ৬৫ বছর বয়স পর্যন্ত কাজ করতে চান করতে পারেন তিনি ১.৪.৮১-র আগেই হোক বা পরেই হোক। কিন্তু তৃতীয় বেতন কমিশনের সুপারিশক্রমে যে বেতনক্রম নির্ধারিত হয়েছে তার সুযোগ যদি কেউ নিতে চান তাহলে তাকে আবশ্যিকভাবে ৬০ বছর বয়সে অবসর নিতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** অনেকগুলি কভার হয়ে গেছে, আমি আর সেই সবের মধ্যে যাচ্ছি না। আমার প্রশ্ন হচ্ছে এই—তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী ধরুন যদি কেউ ৬০ বছরে অবসর নেয় তাহলে কত শিক্ষক অবসর নেবে এবং কত পদ খালি হবে? এই প্রসঙ্গে আর একটি কথা জিজ্ঞাসা করছি—বর্তমানে মাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে কত পদ খালি আছে এবং তাতে কেন এখনও শিক্ষক নিয়োগ করা যায় নি এবং শিক্ষক নিয়োগে বাধা কোথায় আছে? এই প্রসঙ্গে আমি কলেজ শিক্ষক নিয়োগের ব্যাপারটা বলছি না, সেখানে যে সব ব্যাপার আছে, তা থাক— ওখানে যদি ৬৫ বছর কার্যক্রম অবস্থাটা রাখা যায় তাহলে মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে এই অবস্থাটা রাখতে বাধাটা কোথায় আছে?

[2-20 — 2-30 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অনেকগুলি প্রশ্ন একসঙ্গে হয়ে গেল মনে হচ্ছে। একটি প্রশ্ন করেছেন যে, কত পদ খালি হবে—সম্ভবত এটাই মাননীয় সদস্যের প্রথম প্রশ্ন। আপনি জানেন যে কোনও সংস্থায় যত লোক কাজ করেন প্রতি বছর সাধারণত তার শতকরা ৩ ভাগ অবসর নেন, সরকারি কিম্বা বেসরকারি প্রতিষ্ঠানে। তবে পশ্চিমবাংলায় ৩ লক্ষাধিক শিক্ষক এবং শিক্ষা কর্মী প্রাথমিক, মাধ্যমিক স্তরে আছেন। যদি ধরে নেওয়া যায় যে, ৩ লক্ষ শিক্ষক এবং শিক্ষা কর্মী আছে এবং যদি বছরে শতকরা ৩ ভাগ এখানে অবসর নেন তাহলে বছরে ৯ হাজার পদ শূন্য হয় এবং এই ৯ হাজার শিক্ষক ও শিক্ষাকর্মীর অবসর নেওয়ার কথা। আর ৫ বছরে ৪৫ হাজার শিক্ষক ও শিক্ষাকর্মীর অবসর নেওয়ার কথা এবং এতগুলি পদ শূন্য হয়। এর মধ্যে সবাই পেনশনের সুযোগ নেন না, কেউ সি.পি.এফ.-এর সুযোগ নেন, আবার কেউ অন্য সুযোগ সুবিধা গ্রহণ করেন। কিন্তু সাধারণ নিয়ম অনুসারে শতকরা প্রতি বছর ৩ ভাগ অবসর নেন। কিন্তু যেহেতু পশ্চিমবাংলায় শিক্ষক ও শিক্ষাকর্মীর সংখ্যা ১৯৭৭ সালের পরে প্রচন্ডভাবে বৃদ্ধি পায়—তার আগে এই সংখ্যা অনেক কম ছিল— সেই জন্য হিসাবটাকে যদি ঠিকভাবে ধরতে হয় তাহলে পশ্চিমবাংলায় শতকরা ৩ ভাগ অবসর নেবেন না— প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে শতকরা দুভাগ শিক্ষক ও শিক্ষাকর্মীর প্রতি বছর অবসর নেবার কথা—এটা কমে যাবে। সেই হিসাবে ৬ হাজারের মতো হবে। প্রতি বছর ৬ হাজার শিক্ষক ও শিক্ষা কর্মী অবসর নেবেন। যদি ৫ বছর আগে অবসর নেন অর্থাৎ ৬০ বছরে যদি অবসর নেন তাহলে মোটামুটি ভাবে বলা যেতে পারে যে, প্রায় ৩০ হাজারের মতো শিক্ষক ও শিক্ষাকর্মী অবসর নেবেন। আর দ্বিতীয় প্রশ্ন জিজ্ঞাসা করেছেন—পশ্চিমবাংলার বিভিন্ন বিদ্যালয়ে কত শূন্য পদ আছে, কেন পূরণ করা যায় নি। একটা পদ যখন শূন্য হয় তখন সেটা প্রাথমিক বিদ্যালয় পর্ষদ তার তালিকা তৈরি করবেন এবং সেই তালিকা থেকে শিক্ষক নিযুক্ত হবে। যদি মাধ্যমিক বিদ্যালয় হয় তাহলে জেলা বিদ্যালয় পরিদর্শকের কাছ থেকে অনুমতি নিয়ে শিক্ষক নিয়োগ করতে হয়, কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে নাম নিতে হয়। এই পদ্ধতিতে করতে গিয়ে কখনও ২/৩ মাস বিলম্বিত হয়। কিন্তু প্রতি দিনই কোনও না কোনও শিক্ষক অবসর নিচ্ছেন। এই উদ্যোগ গ্রহণ করা সত্ত্বেও ২/৩ মাস বিলম্বিত হয়। এই বিলম্ব অবধারিত। তবে আমরা চেষ্টা করছি, যখনই একজন শিক্ষক অবসর নেবেন, তার অন্তত পক্ষে ৬ মাস আগে থেকে সেই সম্ভাব্য শূন্য পদে শিক্ষক নিয়োগ করবার জন্য যদি পরিচালক মন্ডলী, বিদ্যালয় পরিদর্শক এবং জেলা বিদ্যালয় পর্ষদ উদ্যোগ গ্রহণ করেন তাহলে অবসর নেবার ১ সপ্তাহের মধ্যেই শিক্ষক নিয়োগ হতে পারে—এর জন্য যে উদ্যোগ গ্রহণ করা দরকার, সেই উদ্যোগই আমরা গ্রহণ করছি, যাতে এই শূন্য পদ বেশি দিন ধরে এই ভাবে পড়ে না থাকে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই বিষয় নিয়ে ইতিমধ্যেই হাইকোর্টে কয়েকটি মামলা রুজু হয়েছে। আজকে সর্বকালীন রেকর্ড ভাঙ্গতে দেখলাম মাননীয় সদস্যদের। মাননীয় স্পিকার অ্যালাও করেছেন—প্রশ্ন নয়, জবাব নয়, বক্তৃতা হচ্ছে। দীর্ঘ এতদিনেও এই জিনিস কখনও দেখিনি। এটা সাবজেক্ট ম্যাটার বলে আমি আপনার কাছে একটা অত্যন্ত ছোট্ট প্রশ্ন রাখছি। ইতিমধ্যে হাইকোর্টে আগে একটা মামলা হয়েছিল এবং তাতে ৬৫ বছর বয়স পর্যন্ত করার

ব্যাপার নিয়ে দু' একটি মামলার রায়ও হয়ে গেছে। এটা খুবই বিতর্কিত ব্যাপার ৬০ বছর, না ৬৫ বছর—এটা নিয়ে আপনাদের এ.বি.টি.এ.ও নাকি ৬৫ বছরকেই সমর্থন করেছেন, সেটা আপনারা বলবেন না। তবে আমি একটা খুব নির্দিষ্ট প্রশ্ন আপনার কাছে রাখছি—আপনি হাউসের কাছে বলুন, আমাদের স্পিকারও একজন আইনজ্ঞ লোক—৬০ বছর, না ৬৫ বছর, এই ব্যাপারটায় একজন হাইকোর্টের জাজের ওপিনিয়ন নেবার জন্য তার কাছে এটা পাঠাতে প্রস্তুত আছেন কিনা, অথবা গণ-ভোটের মাধ্যমে, শিক্ষকদের ভোটের মাধ্যমে কোনটা হওয়া উচিত, সেটা ঠিক করতে রাজি আছেন কিনা—জানাবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে প্রশ্ন রেখেছেন তার জবাবে জানাচ্ছি যে, তৃতীয় বেতন কমিশনের সুপারিশের উপর ভিত্তি করে যে সিদ্ধান্ত নিয়েছি তার উপর কোনও মোকদ্দমা হয়েছে বলে আমার জানা নেই। দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশের উপর ভিত্তি করে যে সিদ্ধান্ত হয়েছিল তার বিরুদ্ধে মহামান্য উচ্চ আদালতে একাধিক মকদ্দমা আছে এবং সেই মোকদ্দমা সাময়িক একটা আদেশ জারি হয়েছে কিন্তু চূড়ান্ত সিদ্ধান্ত এখনও হয়নি। সেই মোকদ্দমা এখনও বিচারাধীন। সেই মোকদ্দমার যখন সিদ্ধান্ত হবে, চূড়ান্ত রায় বেরুবে, সেই রায়ের পরে সরকার সিদ্ধান্ত গ্রহণ করবেন যে কি করা উচিত না উচিত। যথার্থভাবে উচ্চ আদালতের রায় আমাদের মেনে নিতে হবে, যদি আমাদের বক্তব্য থাকে তাহলে আমরা ডিভিসন বেঞ্চে যেতে পারি, আমরা সুপ্রিম কোর্টে যেতে পারি। যখন সেই চূড়ান্ত আদেশ বেরুবে তখন আমরা দেখব। তৃতীয় বেতন কমিশনের সুপারিশ সম্পর্কে বলি যে, বেতন কমিশনের রিপোর্ট কিভাবে কার্যকর হবে, না হবে সে সম্পর্কে রেফারেন্ডাম কিম্বা জনমত যাচাই করা—এটা বিশ্বে কোথাও রেকর্ডে নেই। আমরা শিক্ষক, শিক্ষাকর্মীদের পদমর্যাদা, তাদের সম্মান এবং আর্থিক সুযোগের পরিমাণ এত বৃদ্ধি করেছি যে আমি বিশ্বাস করি যদি রেফারেন্ডাম নেবার ব্যবস্থা ভবিষ্যতে হয় তাহলে সামান্য ২/৪ জন শিক্ষক, আপনারা, যারা রাজনৈতিক কারণে বিভ্রান্ত করতে চান তারা ছাড়া আর সবাই আমাদের সমর্থন করবেন। তবে রেফারেন্ডাম নেবার কোনও প্রশ্ন নেই, গণভোট নেবার কোনও প্রশ্নও ওঠে না বা বিবেচনা করার কোনও প্রশ্ন নেই।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকরা কর্মরত অবস্থায় মারা গেলে তার ছেলে অথবা অবিবাহিত কন্যা চাকরি পান। সেখানে আইনে আছে যে 'দু' বছরের মধ্যে নাকি ক্লেম করতে হবে। এখন একজন শিক্ষক যদি হঠাৎ কর্মরত অবস্থায় মারা যান তখন তিনি তার ছেলে বা মেয়ে বড় হয়েছে কিনা, তাদের চাকরির বয়স হয়েছে কিনা এসব দেখে তো মরেন না, সেখানে অনেক ক্ষেত্রে দেখা যায় যে কর্মরত অবস্থায় যিনি মারা গেলেন তার ছেলেমেয়েরা এমনই ছোট যে দু' বছরের মধ্যে ক্লেম করা সম্ভব নয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, এইসব ক্ষেত্রে তাদের ছেলে, মেয়েরা কাজ করার মতন উপযুক্ত বয়স হলে যাতে তারা চাকরি পায় সে বিষয়ে বিবেচনা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একজন শিক্ষক বা শিক্ষাকর্মী যদি কর্মরত অবস্থায় মারা যান সেখানে অনির্দিষ্টকালের জন্য কোনও সুযোগ বহাল থাকতে পারে না, তার একটা সময়সীমা থাকা দরকার। সেইজন্য দু' বছর এবং বিশেষ বিশেষ ক্ষেত্রে যদি কোনও দায়িত্বশীল ব্যক্তি

সুপারিশ করেন তাহলে আরও দু' বছর-এই ৪ বছর বিবেচনা করা হয়। এখন প্রাপ্তবয়স্ক না হওয়া পর্যন্ত সুযোগ দেবার ক্ষেত্রে আপনি যে প্রশ্ন রেখেছেন সেটা যখন বিধানসভায় এসেছে তখন আমরা পরবর্তী সময়ে বিবেচনা করে দেখব যে এই সুযোগের পরিধিকে আরও সম্প্রসারিত করা যায় কিনা।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প

***৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৮।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে বৃহত্তর কলিকাতায় দুগ্ধ সরবরাহ প্রকল্পে লোকসানের পরিমাণ কত ;

(খ) কত সংখ্যক লোক ঐ প্রকল্পে উপকৃত ; এবং

(গ) ঐ প্রকল্পে কর্মরত শ্রমিক কর্মচারীর সংখ্যা কত?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসর এখনও শেষ হয়নি।

(খ) উক্ত প্রকল্প মাধ্যমে ২,২৫,০০০ কার্ড হোল্ডারকে এবং ৮৪টি হাসপাতাল ও অন্যান্য ৭৪টি প্রতিষ্ঠানে দুগ্ধ সরবরাহ করা হয়।

(গ) ৪১০৬ জন।

### ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত পদ্মানদীর ভাঙ্গন

***৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৮।) **শ্রী আতাহার রহমান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত পদ্মানদীর ভাঙ্গন হচ্ছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোথায় কোথায় মারাত্মক আকার ধারণ করেছে ; এবং

(গ) আখেরীগঞ্জ সহ অন্য স্থানের ভাঙ্গন প্রতিরোধের জন্য কেন্দ্র হইতে কোনও সাহায্য পাওয়া গেছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হচ্ছে।

(খ) সাম্প্রতিক কালে ভগবানগোলা থানায় আখেরীগঞ্জ এলাকায় পদ্মার ডানতীরে ১২ কি.মি. দৈর্ঘ ধরে তীব্র ভাঙ্গনের কবলে পড়ছে।

(গ) না।

### ক্ষুদ্র ও কুটির শিল্প নির্মাণ

***৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নতুন ক্ষুদ্র ও কুটির শিল্প নির্মাণের এবং সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, তা কি কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চলতি মুখ্য পরিকল্পনাগুলি হল ঃ—

(১) শিল্পোদ্যোগীদের প্রশিক্ষণের ব্যবস্থা।

(২) প্রকল্প রচনার জন্য কারিগরি ও আর্থিক সাহায্য প্রদান এবং সেটি অনুমোদনের সহায়তা প্রদান।

(৩) সম্ভাব্য ক্ষেত্রে শিল্পসংস্থা স্থাপনের জন্য যথোপযুক্ত জমি অথবা কারখানা গৃহাদির ব্যবস্থা করা।

(৪) ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণের ক্ষমতা অর্জনের জন্য প্রান্তিক ঋণ দান।

(৫) অনুদান প্রদান যেমন স্থায়ী মূলধন বাবদ অনুদান, ব্যাঙ্ক ঋণের জন্য দেয় সুদের উপর অনুদান, বৈদ্যুতিক শক্তি ব্যবহারের জন্য প্রাসঙ্গিক ব্যয় ও চলতি খরচের উপর অনুদান, তৈরি মাল বিক্রয়ের জন্য বিক্রয় করের উপর ছাড় ও ঋণদান ইত্যাদি।

(৬) দুর্লভ কাঁচামালের সরবরাহ ব্যবস্থা।

(৭) সরকারি কেনাকাটায় ক্ষুদ্র শিল্পজাত দ্রব্যকে অগ্রাধিকার প্রদান।

### আরামবাগ ও ঘাটাল মহকুমায় বন্যা নিয়ন্ত্রণের জন্য মাস্টার প্ল্যান

***৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২।) **শ্রী মান্নান হোসেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) আরামবাগ ও ঘাটাল মহকুমায় বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও মাস্টার প্ল্যান গ্রহণ করা হয়েছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ প্রকল্প রূপায়ণে কত টাকা ব্যয় হবে ; এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**আদিবাসী ও তফসিলি কল্যাণ বিভাগের নিজস্ব ভবন**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৯।) **শ্রী রামপদ মান্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের কতগুলি জেলাতে আদিবাসী ও তফসিলি কল্যাণ বিভাগের নিজস্ব ভবন আছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গের জেলা ও মহকুমা স্তরে এই বিভাগের যে সমস্ত অফিস আছে তার কোনওটিরই নিজস্ব ভবন নেই।

কালেক্টরেট, মহকুমা শাসকের দপ্তর, জেলা পরিষদ ভবন, প্রশাসন ভবন অথবা ভাড়া বাড়িতে এই অফিসগুলি অবস্থিত

**ম্যাসাঞ্জোর বাঁধে জমা জল**

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৮।) **শ্রী অসিতকুমার মাল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯ সালে ম্যাসাঞ্জোর বাঁধে কত কিউসেক জল জমা ছিল ; এবং

(খ) কত কিউসেক জল বোরো চাষের জন্য সরবরাহ করা হয়েছিল?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ সালের জানুয়ারি মাসে ম্যাসাঞ্জোর বাঁধে ৩,৩০,০০০ একর-ফুট জল ছিল। প্রসঙ্গত উল্লেখ্য জমা জলের হিসাব একর-ফুট করা হয়, কিউসেক নয়।

(খ) তন্মধ্যে রবিচাষের জন্য ৬০,০০০ একর-ফুট এবং বোরো চাষের জন্য ১,২০,০০০ একর-ফুট জল সরবরাহ করা হয়েছিল।

**স্কুল সার্ভিস কমিশন গঠন**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬।) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষিকা নিয়োগের ক্ষেত্রে "স্কুল সার্ভিস কমিশন" চালু করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**গঙ্গা ভাঙ্গন প্রতিরোধে কেন্দ্রীয় সাহায্য**

***৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭।) **শ্রী শীশ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গঙ্গা ভাঙ্গন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট কোনও অর্থ চাওয়া হয়েছে কিনা ; এবং

(খ) হয়ে থাকলে, কত টাকা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১৯৯০-৯১ সালের জন্য ২০ কোটি টাকা।

**কংসাবতী প্রকল্পের অন্তর্গত পারাং নদী প্রকল্প হইতে সেচের জল সরবরাহ**

***৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪।) **শ্রী কামাখ্যানন্দন ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, কংসাবতী প্রকল্পের অন্তর্গত পারাং নদীর উপর প্রকল্পটি চালু হইলে সদর থানার কোন কোন মৌজায় সেচের জল সরবরাহ করা যাইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কংসাবতী আধুনিকীকরণ প্রকল্পের অন্তর্গত পারাং নদীর উপর প্রকল্পটি চালু হইলে সদর থানার নিম্নলিখিত মৌজায় জল সরবরাহ সুনিশ্চিত হইবে ;

(ক) বিশরা (খ) শিরোমণি (গ) সাতগেড়িয়া (ঘ) বানপুরা (ঙ) অযোধ্যানগর (চ) পাঁচকুড়ি (ছ) খান্ডায় ডিহি (জ) পাঁচরা (ঝ) কমলপুর (ঞ) মলিদা (ট) পাথরা (ঠ) চক দৌলত।

**সাঁওতালডি থার্মাল পাওয়ার প্রোজেক্ট মাধ্যমিক বালিকা বিদ্যালয়**

***৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২১।) **শ্রী গোবিন্দ বাউরী** এবং **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সাঁওতালডি থার্মাল পাওয়ার প্রোজেক্টে সরকার কোনও মাধ্যমিক বালিকা বিদ্যালয় মঞ্জুর করেছেন ; কিনা

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ বিষয়ে (১) কোনও শর্ত ছিল কি না,

(২) থাকলে, শর্তগুলি কি কি ; এবং (৩) তন্মধ্যে কতগুলি শর্ত পূরণ হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) হ্যাঁ।

(২) শর্তগুলি নিম্নরূপ ঃ—

(ক) রাজ্যসরকার প্রথম পাঁচ বছর পর্যন্ত কোনওরকম আর্থিক সাহায্য দেবেন না।

(খ) ছাত্র-ছাত্রীদের কাছ থেকে বেতন বাবদ কোনও টাকা নেওয়া হবে না। সামান্য 'ফি' সরকার নির্ধারিত হারের অতিরিক্ত নেওয়া যাবে না।

(গ) শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগের ক্ষেত্রে সরকার-প্রচলিত নিয়মাবলি মানতে হবে।

(ঘ) শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের যেমন সরকার নির্দেশিত বেতন-হার অনুযায়ী হবে।

(ঙ) বিদ্যালয়টিকে বেসরকারি বিদ্যালয় হিসাবে 'Management of Recongnished Non, Govt. Institutions (Aided & Unaided Rules 1983'প্রদত্ত নিয়মাবলি মেনে চলতে হবে।

(চ) Boy's High School-এ পাঠরত বালিকারা এই বিদ্যালয়ে স্ব স্ব শ্রেণীতে ভর্তির সুযোগ পাবে।

(ছ) বিদ্যালয়টি ৩১.১২.৮৬ তারিখের মধ্যে নিজস্ব জমি এবং বাড়িতে স্থানান্তরিত করতে হবে।

(৩) জমি এবং বাড়ি সংক্রান্ত শর্তটি ছাড়া অন্য সব শর্তই পূরণ হয়েছে। বাড়ি তৈরির কাজ চলছে। বিদ্যালয়টির আর্থিক দায়িত্ব অবিলম্বে গ্রহণ করার সরকারি সিদ্ধান্ত হয়েছে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য ময়ূরাক্ষী জলাধারের জল সরবরাহ**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪।) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, 'বক্রেশ্বর তাপবিদ্যুৎ' কেন্দ্র-র জন্য ময়ূরাক্ষী জলাধারের জল ব্যবহৃত হইবে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কান্দী মহকুমার যে সমস্ত জমি উক্ত জলাধারের জল হইতে বঞ্চিত হইবে সে সমস্ত জমিতে জল সরবরাহ সম্পর্কে সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(গ) থাকিলে, তা কিরূপ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আছে।

(গ) মুর্শিদাবাদ জেলায় কান্দি এলাকায় প্রায় ৪৩,০০০ একর জমিতে বিকল্প সেচ ব্যবস্থা হিসাবে ক্ষুদ্র সেচ দপ্তর হইতে প্রয়োজনীয় সংখ্যক গভির নলকূপ বসানোর প্রস্তাব আছে।

**সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী নদীতে নূনবিল প্রকল্পটির কাজ কবে নাগাদ শুরু করা হইবে বলিয়া আশা করা যায় ;

(খ) উক্ত প্রকল্পের কাজ সম্পূর্ণ হইলে কোন কোন থানায় ও মৌজায় সেচের জল সরবরাহ করা হইবে ; এবং

(গ) উক্ত প্রকল্প হইতে কেবলমাত্র সেচের জন্য জল সরবরাহ ব্যাতীত বক্রেশ্বর তাপবিদ্যুতের জন্য জল সরবরাহ করা হইবে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটি এখনও জরীপ ও অনুসন্ধান পর্যায়ে আছে।

(খ) প্রাথমিক রিপোর্ট অনুসারে রাজনগর, দুবরাজপুর এবং সিউড়ি থানার অন্তর্গত ভীমকুণ্ড, চকগণেশ, মুক্তিপুর, বক্রেশ্বর, মেটেলা আনন্দনগর দুর্লভপুর, গোবিন্দপুর, কালীপুর, করিধা, আমগাছি, চকঝরণা, কুসুমাশ্রম, তাঁতিপাড়া, মধুপুর, হাজরীপুর, রণতারা, বালিঝুড়ি এবং কুনোয়া মৌজায় সেচের সম্ভাবনা আছে।

**সেচের জন্য ডুলুং নদীর জল ব্যবহার**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমার ডুলুং নদীর জল সেচের কাজে ব্যবহারের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, উহা কবে নাগাদ কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যথাসম্ভব শীঘ্র চেষ্টা করা হচ্ছে।

**তফসিলি জাতি ও উপজাতির নিয়োগ পদ্ধতি**

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৬।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী গোবিন্দ বাউরী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, তফসিলি জাতি/উপজাতিদের সরকারি পদে নিয়োগের যে পদ্ধতি আছে তা মানা হচ্ছে কিনা উহা দেখার জন্য কোনও ব্যবস্থা আছে কিনা?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে।

**করতি বেসিন স্কীম**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) করতি বেসিন স্কীমে কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত প্রকল্পটির জন্য কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই প্রকল্পটি (প্রকল্প মূল্য নির্ধারণ কমিটি) (Project Appraisal Committee) জল সম্পদ মন্ত্রণালয় ছাড়পত্র দিয়াছে, বর্তমানে প্রকল্পটি পরিকল্পনা কমিশনের অনুমোদনের অপেক্ষায় আছে।

(খ) উক্ত প্রকল্পটির জন্য ৬ কোটি ৫৬ লক্ষ টাকা অনুমিত (Estimated) ব্যয় ধার্য করা হইয়াছে।

**দামোদর হেডওয়ার্ক ডিভিসনের অধীন মালিয়াড়া জোড় বাঁধ প্রকল্পের কর্মী সংখ্যা**

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৩।) **শ্রী নবনী বাউরী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দামোদর হেডওয়ার্ক ডিভিসনের (রাইট ব্যাঙ্ক) অধীনে মালিয়াড়া জোড় বাঁধ প্রকল্পে কতজন কর্মী নিযুক্ত আছেন ; এবং

(খ) ম্যাক্সিমাইজেশন স্কীম-এর কাজ কতদূর অগ্রসর হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯ জন।

(খ) কাজ ১৯৮৯ সালের মার্চ মাসে শেষ হয়েছে।

**কংসাবতী প্রকল্পের আর বি এম সি-র অধীন শাখা ক্যানেল সংস্কার**

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩০।) **শ্রী উপেন কিস্কু ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কংসাবতী প্রকল্পের আর, বি.এম.সি.-র অধীন শাখা ক্যানেলগুলিতে সংস্কারের কাজে দুর্নীতি সংক্রান্ত কোনও অভিযোগ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) থাকলে, এ সম্পর্কে সরকার কর্তৃক কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে।

### বীরভূম জেলায় হিংলো বাঁধের পাশে ই, সি, এল,-এর ওপেন কাস্ট কোলিয়ারির জন্য ক্ষতিগ্রস্ত বাঁধ

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৯।) **শ্রী তপন রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার খয়রাশোল এলাকার হিংলো বাঁধের পাশে ই,সি,এল-এর ওপেন কাস্ট কোলিয়ারি চালু হওয়ায় ঐ বাঁধটি ক্ষতিগ্রস্ত হচ্ছে এ মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) থাকলে, ঐ বাঁধটি রক্ষা করার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও ক্ষতিগ্রস্ত না হলেও ক্ষতিগ্রস্ত হবার আশঙ্কা আছে।

(খ) জেলা প্রশাসনকে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করা হয়েছে।

### Examination of the answerscripts by the local examiners of the three Hill-Subdivisions

***95.** (Admitted Question No. *1056.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of the (Primary and Secondary) Education Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has a proposal for the management to get the answerscripts of students of three Hill Subdivisions (Kalimpong, Kurseong and Darjeeling) in the examinations of Madhyamik and Higher Secondary examined by the local examiners ; and

(b) if so, the details thereof ?

**Minister-in-charge of the (Primary and Secondary) Education Department :**

(a) & (b) The State Govt. is not associated in any way with the

process of selecting examiners of Madhyamik or Higher Secondary Examination.

So the question does not arise at all.

**সুন্দরবনের নদীতে বাঁধের জন্য মাস্টার প্ল্যান**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনের নদীতে বাঁধের জন্য মাস্টার প্ল্যান তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, মাস্টার প্ল্যানটি কিরূপ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবনের নদীতে বাঁধের জন্য মাস্টার প্ল্যান তৈরির কোনও পরিকল্পনা সরকারের নেই।

(খ) — প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক পরীক্ষায় ভূগোলের প্রশ্নপত্র ফাঁস**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪।) **শ্রী অশোক ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২রা মার্চ, ১৯৯০ তারিখে মাধ্যমিক পরীক্ষায় বাংলা প্রথম ভাষার দ্বিতীয় পত্রের পরীক্ষার দিন ভূগোলের প্রশ্নপত্র ফাঁস হওয়ার বিষয়ে সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ; এবং

(খ) হয়ে থাকলে, তা কি?

**শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) নির্দিষ্ট দিনে প্রশ্নপত্রে যাতে উক্ত পরীক্ষা গৃহীত হয় তার জন্য পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদকে সর্বপ্রকার সাহায্য করা হয়েছে। ভবিষ্যতে এজাতীয় ঘটনা বন্ধ করার জন্য পর্ষদ-এর সাথে আলোচনা করা হয়েছে।

**তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের স্টাইপেন্ড**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৬।) **শ্রী নবনী বাউরী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের স্টাইপেন্ডের টাকার পরিমাণ বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) স্টাইপেন্ডপ্রাপ্ত ছাত্র-ছাত্রীরা নিয়মিত সময়ে স্টাইপেন্ডের টাকা পাচ্ছেন না-এই মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ;

(গ) থাকলে, কোন কোন বিদ্যালয়ে বা বিশ্ববিদ্যালয়ে ; এবং

(ঘ) উক্ত বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এই মর্মে কোনও নির্দিষ্ট সংবাদ সরকারের নিকট নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) বর্তমান প্রশাসনিক কাঠামোয় যতটা সম্ভব দ্রুত এবং নিয়মিত স্টাইপেন্ডের টাকা বণ্টন করা হয়। তবে নির্দিষ্ট কোনও অভিযোগ আসলে দ্রুততার সঙ্গে তার নিষ্পত্তির প্রচেষ্টা নেওয়া হয়।

**শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনশন দ্রুততর করার পরিকল্পনা**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনশন দান দ্রুততর করবার জন্য কোনও নিয়মনীতি প্রণয়ন করা হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, কবে নাগাদ তা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রণীত নিয়ম বিধির সাহায্যেই যথাসময়ে পেনশন দেওয়া যেতে পারে-এর জন্য কোনও নতুন নিয়মনীতি প্রণয়নের কোনও প্রয়োজনীয়তা এখনও পর্যন্ত অনুভূত হয় নি।

**বোল্ডার আনার বিধিনিষেধের জন্য উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের কাজ ব্যাহত**

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ভুটান থেকে বোল্ডার আনার বিধিনিষেধ থাকার জন্য উত্তরবঙ্গের কোচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং-এ বন্যানিয়ন্ত্রণের কাজ ব্যাহত হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, এ সম্পর্কে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ভারত সরকারের বন ও পরিবেশ মন্ত্রক তাদের মেমো নং ২-৩-৮৬ এফ.সি. তাং ২৪.৬.৮৬ এই রাজ্যের বনদপ্তরকে জানিয়েছেন যে বন সংরক্ষণ আইন, ১৯৮০ মোতাবেক, ভারত সরকারের ব্যতিরেকে অরণ্য অঞ্চলের মধ্যে দিয়ে প্রবাহিত নদীগুলি থেকে খন্ডশিলা সংগ্রহ করা যাবে না। উক্ত বিধি নিষেধ জারি

হওয়ার ফলে, ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে বন্যা-প্রতিরোধ কর্ম-প্রকল্পগুলি জলপাইগুড়ি, কুচবিহার ও দার্জিলিং জেলায় ক্ষতিগ্রস্ত হয়েছে।

(খ) অরণ্য অঞ্চলের মধ্যে দিয়া প্রবাহিত নদীগুলি থেকে খন্ডশিলা সংগ্রহের উদ্দেশ্যে প্রয়োজনীয় অনুমতি লাভের জন্য রাজ্য সরকার ভারত সরকারের বন ও পরিবেশ মন্ত্রকের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছেন।

**বাঁকুড়া জেলার সাবড়াকোন জুনিয়র বেসিক ট্রেনিং কলেজে সহ-শিক্ষা চালু**

***১০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭।) **শ্রী অমিয় কুমার পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সাবড়াকোন জুনিয়র বেসিক ট্রেনিং কলেজটিতে সহ-শিক্ষার ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, আগামী শিক্ষাবর্ষে ঐ প্রতিষ্ঠানে কতজন মহিলার প্রশিক্ষণের ব্যবস্থা করা হবে?

**শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ জাতীয় কোনও পরিকল্পনা আপাতত সরকারে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সেচের আওতাভুক্ত আবাদযোগ্য জমির পরিমাণ**

***১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, পশ্চিমবঙ্গে মোট আবাদযোগ্য জমির মধ্যে কত শতাংশ জমি সেচের আওতাভুক্ত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে মোট আবাদযোগ্য জমির মধ্যে ৩৬.২৫ শতাংশ জমি সেচের আওতাভুক্ত।

**পশ্চিমবঙ্গে দুগ্ধ উৎপাদন**

***১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৭।) **শ্রী সুভাষ বসু ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের পর দুগ্ধ উৎপাদন বৃদ্ধি পেয়েছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বর্তমানে তার পরিমাণ কত ; এবং

(গ) দুগ্ধ উৎপাদন বৃদ্ধির জন্য সরকারের নতুন কোনও পরিকল্পনা আছে কিনা?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বৃদ্ধি পেয়েছে।

(খ) ১৯৮৮-৮৯ সালে দুধের উৎপাদন ছিল ২৭.৩৪ লক্ষ টন। এই উৎপাদন ১৯৭৭ সালের তুলনায় ১৬.৪০ লক্ষ টন বেশি। ১৯৭৭ সালে উৎপাদন ছিল ১০.৬৪ লক্ষ টন।

(গ) অধিক দুগ্ধ উৎপাদনে দেশী গরুর সীমিত ক্ষমতার কথা স্মরণে রেখে সারা রাজ্যে সমন্বিত উদ্যোগে সংকরায়ণ মাধ্যমে কৃত্রিম প্রজননের প্রসার ঘটানো, হিমায়িত গো-বীজের প্রবর্তন ও প্রযুক্তি মিশন চালু করার পরিকল্পনা নেওয়া হয়েছে। পাশাপাশি দুধের পরিমাণ বৃদ্ধির সহায়ক সবুজ ঘাসের চাষ বৃদ্ধি, সুষম খাদ্যের উৎপাদন বৃদ্ধি ও স্বাস্থ্য প্রযত্নের বিস্তার ঘটানোর জন্য ক্রমপর্যায়ে ব্যবস্থা গৃহীত হচ্ছে।

**কংসাবতী প্রকল্প শেষে সেচের আওতাভুক্ত জমি**

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৬।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী প্রকল্পের কাজ শেষ হইলে কত পরিমাণ জমিতে সেচের কাজ সম্ভব হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(খ) কোন কোন অঞ্চল সেচভুক্ত হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কংসাবতী প্রকল্পের কাজ শেষ হইলে ৮,৪২,০০০ একর জমিতে সেচ সম্ভব হইবে বলিয়া আশা করা যায়।

(খ) বাঁকুড়া জেলার বাঁকুড়া, ওন্দা, বিষ্ণুপুর ইন্দপুর, তালডাংরা, সিমলাপাল, রাইপুর খাতড়া, রাণীবাঁধ, জয়পুর, কোতুলপুর ব্লক, মেদিনীপুর জেলার গড়বেতা, শালবনী, কেশপুর, চন্দ্রকোণা, ঝাড়গ্রাম, শাঁকরাইল, বিনপুর, খড়্গপুর, গোপীবল্লভপুর, জামবনী, মেদিনীপুর, নারায়ণগঞ্জ ঘাটাল ব্লক এবং হুগলি জেলার গোঘাটে এবং আরামবাগ ব্লকগুলি পূর্ণ বা আংশিক ভাবে সেচভুক্ত হইবে।

**আপার কংসাবতী প্রোজেক্ট**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৩।) **শ্রী গোবিন্দ বাউরী** এবং **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আপার কংসাবতী প্রোজেক্ট করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, উহা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপার কংসাবতী প্রোজেক্ট করার জন্য সরকারের পরিকল্পনা আছে।

(খ) যথাসম্ভব শীঘ্র চেষ্টা করা হইতেছে।

**১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উলুবেড়িয়ায় গঙ্গা ভাঙ্গন রোধের জন্য ব্যয়**

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০।) **শ্রী অমর ব্যানার্জিঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উলুবেড়িয়ায় গঙ্গার ভাঙ্গন রোধের জন্য ২৮-২-৯০ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে ; এবং

(খ) উক্ত ভাঙ্গন প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৫,৩৭,০০০ টাকা (পনের লক্ষ সাঁইত্রিশ হাজার টাকা)।

(খ) প্রথম দফায় বল্লা পাইলিং সহ বালির বস্তা দিয়ে প্রতিরোধ এবং দ্বিতীয় দফায় বাঁধের ঢালে বোল্ডার পিচিং এবং বাঁধের গোড়ায় বোল্ডার সমেত এর কাজ করা হয়েছে।

**জনসংখ্যার অনুপাতে বিদ্যালয় অনুমোদন**

***১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮।) **শ্রী সুভাষ নস্করঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জনসংখ্যার অনুপাতে অথবা ছাত্রসংখ্যার অনুপাত হিসাবে বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয় কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

সরকার কোনও বিদ্যালয়কে অনুমোদন দেয় না পর্ষদের নিকট স্বীকৃতি বা উন্নতি করণের জন্য সুপারিশ করে মাত্র। শিক্ষার প্রয়োজনীয় দৃষ্টিকোণ থেকে প্রস্তাবিত বিদ্যালয়ের সম্ভাব্যতা বিচার করে সরকার সিদ্ধান্ত গ্রহণ করে থাকে। শুধুমাত্র জন সংখ্যা কিম্বা ছাত্র সংখ্যা বিচার করা হয় না।

**ভৈরব নদীর উৎস-মুখ পলির জন্য বন্ধ**

***১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) **শ্রী আতাহর রহমানঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ভৈরব নদীর উৎস-মুখ পলির জন্য বন্ধ হওয়ার ১৯৮৯ সালের উক্ত নদীতে বন্যার জল খুব কম এসেছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত পলি সরাবার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ, তবে ১৯৮৯ সালে বর্ষার সময় গঙ্গায় জলপ্রবাহ অপেক্ষাকৃত কম ছিল।

(খ) না।

**তিস্তা প্রকল্পের আওতায় বন্যা থেকে রক্ষাপ্রাপ্ত জমির পরিমাণ**

***১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রী দিপীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, তিস্তা প্রকল্পের জন্য বন্যার হাত থেকে—

(১) কত পরিমাণ জমি রক্ষা পেয়েছে ; এবং

(২) উক্ত প্রকল্প শেষে কত পরিমাণ জমি রক্ষা পাবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) তিস্তা ব্যারাজ প্রকল্পে বন্যার হাত থেকে কোনও জমি রক্ষা পাওয়ার প্রশ্ন ওঠে না।

(২) ঐ

**বারুইপুর ইন্ডাস্ট্রিয়াল এস্টেট**

***১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বারুইপুর ইন্ডাস্ট্রিয়াল এস্টেটে কত শেড আছে ;

(খ) উক্ত শেডের মধ্যে কতগুলি শেড খালি আছে ;

(গ) ঐ শেডগুলি খালি থাকার কারণ কি ; এবং

(ঘ) এই ইন্ডাস্ট্রিয়াল এস্টেট পরিচালনায় সরকারের কোনও আর্থিক লাভ হয় কিনা?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত এস্টেটে দুটি ইউনিট আছে। তন্মধ্যে প্রথম ইউনিটে ২২টি এবং দ্বিতীয় ইউনিটে ১২টি শেড আছে।

(খ) প্রথম ইউনিটে ৩টি এবং দ্বিতীয় ইউনিটে ২টি শেড খালি আছে।

(গ) প্রথম ইউনিটের ৩টি শেডই ইতিমধ্যে বিলি করা হয়েছে। প্রয়োজনীয় Bond দেবার পর দখল দেওয়া হবে। দ্বিতীয় ইউনিটের ১টি শেড ইতিমধ্যে বিলি করা হয়েছে, শীঘ্রই দখল দেওয়া হবে। যে সংস্থাকে বাকি ১টি শেড এখনও পর্যন্ত সম্মতি দেয় নাই। তাকে Final Notice দেওয়া হবে এবং উত্তর না পেলে Panel থেকে পরের সংস্থাকে বিলি করা হবে।

(ঘ) না।

**দ্বারকেশ্বর সেচ প্রকল্প**

***১২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৩২।) **শ্রী অমিয় কুমার পাত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর নদীতে সেচ প্রকল্প তৈরির কোনও প্রস্তাব সরকারের আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে। বর্তমানে প্রকল্পটির অনুসন্ধান ও জরিপের কাজ চলিতেছে। প্রকল্পের প্রস্তাবটি আগামী ডিসেম্বর মাস নাগাদ কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠানোর চেষ্টা হইতেছে।

**Mr. Speaker :** Question is over.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of bus accident at Nimpura Near Kharagpur on the 26th March, 1990 and the second is from Dr. Manas Bhunia on the subject of reported torture by police on the demonstrators at Srirampur on the 26th March, 1990.

On the subject of the first motion the concerned Minister will make a statement in the House on 29th March, 1990 in reply to a Calling Attention Notice. The subject matter of the second motion relates to day-to-day administration.

I, therefore, withhold my consent to both the motions.

One Member of the party may, however read out the text of his motions as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ— সাম্প্রতিক কেন্দ্রীয় রেল বাজেটের পরিপ্রেক্ষিতে রেল-এর যাত্রীভাড়া ও মাসূল ভাড়া বৃদ্ধির প্রতিবাদে স্থানীয় মানুষেরা শ্রীরামপুরে গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতিবাদের সময়ে ২৬.৩.৯০ তারিখে পুলিশ আন্দোলনকারীদের উপরে ব্যাপক ভাবে অত্যাচার চালায়। স্থানীয় বিধায়ক শ্রী অরুন গোস্বামী সমেত আন্দোলনকারীরা পুলিশি নির্যাতনের স্বীকার হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Alleged plan of attack on the Chief Minister of West Bengal by the Ananda Margis | : Dr. Manan Bhunia |
| 2. Reported strike of the lawyers of Durgapur and Asansol Court over the incident of assault upon the Public Prosecutor in the Durgapur P.S. lock-up on 25.3.90 | : Shri Gour Chandra Kundu |

| | | |
|---|---|---|
| 3. | Reported damage of rabi crops in the district of Nadia due to recent rain Storm. | : Shri Madhabendu Mohanta |
| 4. | Reported bus accident at Nimpura in the district of Midnapore on 26.3.90 resulting in death of 41 persons. | : Shri Gobinda Chandra Nasker |

This has already been admitted yesterday.

| | | |
|---|---|---|
| 5. | Reported spread of a typhoid like disease in Calcutta. | : Shri Saugata Roy |
| 6. | Alleged murder of two persons in the village of Mulladanga Purba-Mandalpara under the Islampur P.S. of Mushidabad district. | : Shri Manan Hossain |

গোবিন্দবাবু আপনার কলিং অ্যাটেনশন কালকে আমি অ্যাপ্রুভ করেছি। জ্ঞান সিং সোহনপাল সেটা দিয়েছে। আপনি হাউসকে ফলো করেন নি, আজকে আবার দিয়েছেন, হাউসকে ফলো করবেন তো।

I have selected the notice of Shri Madhabendu Mohanta on the subject of reported damage of rabi crops in the district of Nadia due to recent rain and storm.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Qyiyom Molla :** Sir, 17th of April, 1990.

**Mr. Speaker :** There have been no Mention Cases today. Hon'ble Members, the notices of motions for reduction of Demands for Grants will be received in this Secretariat by 1 P.M. on 5th April, 1990, at the latest. While giving notices of motions for reduction of any Demand, they are requested to mention Demand No. and specific grievances as briefly as possible and avoid lengthy statement.

## ZERO HOUR

I Call upon Shri Satya Ranjan Bapuli.

(Not present*)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক পরীক্ষার বাংলা দ্বিতীয় পত্রের ব্যাপারে একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাধ্যমিক পরীক্ষার বাংলা দ্বিতীয় পত্রের যে পরীক্ষা হল সেই পরীক্ষা-পত্র হচ্ছে ১২ পৃষ্ঠার। এতে লেখা আছে, "বিশেষ নির্দেশ—প্রশ্নোত্তর সম্পর্কে বিশেষ নির্দেশ পালন বাধ্যতামূলক। (১)

নতুন পাঠক্রমের নিয়মিত ও বহিরাগত পরীক্ষার্থীরা 'ক' ও 'গ' বিভাগের প্রশ্নগুলির উত্তর লিখবে। 'খ' বিভাগের প্রশ্নের উত্তর লিখলে তা বাতিল বলে গণ্য করা হবে। (২) পুরানো পাঠ্যক্রমের অনুত্তীর্ণ (নিয়মিত ও বহিরাগত) পরীক্ষার্থীরা 'খ' ও 'গ' বিভাগের প্রশ্নগুলির উত্তর লিখবে। 'ক' বিভাগের প্রশ্নের উত্তর লিখলে তা বাতিল বলে গণ্য করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনুন। 'ক' বিভাগ—নতুন পাঠ্যক্রমের নিয়মিত পরীক্ষার্থীরা ১,২ (ক থেকে ঘ) , ৩ (ক), ৪ নম্বরের (ক থেকে ঘ) ও ৫ নম্বরের (ক) প্রশ্নের উত্তর লিখবে এবং বহিরাগত পরীক্ষার্থীরা ১,২ (ক থেকে ঙ), ৩ (খ), ৪ নম্বরের (ক থেকে ঙ) ও ৫ নম্বরের (ক) প্রশ্নের উত্তর লিখবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'ক' বিভাগে ৫ নম্বরের 'ক'-এর কোনও প্রশ্ন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, (ক) প্রশ্নের পাঁচ নম্বরে কোনও প্রশ্ন নেই, একটা ভৌতিক ব্যাপার। যেখানে বলেছেন (ক) বিভাগ থেকে পাঁচ নম্বর প্রশ্নের উত্তর দিতে হবে, সেই (ক) বিভাগে কোনও প্রশ্ন নেই। মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন বিষয়টা দেখবেন, ছেলেদের মাথা খেয়ে ফেলা হয়েছে, আলাদা করে প্রশ্ন করলে পরে ভালো হত। অথচ ১২ পৃষ্ঠায় প্রশ্ন করেছেন—ছাত্ররা ভাবছে, আমরা কি উদ্বাস্তু যে আমি এই বিভাগের প্রশ্নের উত্তর দিতে পারব না? যারা এই প্রশ্ন করেছেন, তারা কি গাঁজা খেয়ে প্রশ্ন করেছেন? তাদের পানিশমেন্ট এর ব্যবস্থা মহাশয় করুন এবং ছেলেদের ১০ নম্বর অ্যালটমেন্টের ব্যবস্থা করুন।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বিধানসভার গত অধিবেশনে এই হাউসে আসানসোল গার্লস কলেজের প্রিন্সিপ্যাল, অধ্যক্ষা, তার সমস্ত সাংবিধানিক ক্ষমতা, কলেজ পরিচালনা, সেই ক্ষমতা কেড়ে নিয়ে যেভাবে তাকে নিগৃহীত করা হয়েছিল, এই ব্যাপারে কলেজে পঠন পাঠন যেভাবে বিঘ্নিত হয়েছিল, এই বিষয়ে উদ্বেগ প্রকাশ করে এই বিধানসভায় আমরা উল্লেখ করেছিলাম। মাননীয় সদস্য এই সম্পর্কে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলেন এবং এই বিধানসভায় দাঁড়িয়ে গত ২৫শে জানুয়ারি মুখ্যমন্ত্রী মহাশয় তথা উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়, তিনি এই অভিযোগের কথা স্বীকার করেন এবং আসানসোল গার্লস কলেজের প্রিন্সিপ্যাল, তার কি অভিযোগ এই ব্যাপারে সরকারি তদন্ত করা হবে, এই প্রতিশ্রুতি তিনি দেন ২৫শে জানুয়ারি। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ২৫শে জানুয়ারি পার হয়ে আজকে ২৮ মার্চ হয়ে গেল, কিন্তু মুখ্যমন্ত্রী, তথা উচ্চ শিক্ষামন্ত্রী এই পবিত্র বিধানসভায় সদস্যদের কাছে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত এই আসানসোল গার্লস কলেজের প্রিন্সিপ্যাল সম্পর্কে যে অভিযোগ, এই ব্যাপারে তদন্ত করার কাজ শুরু হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এই সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিল তোরসা নদীর উপর একটা স্থায়ী সেতু নির্মাণের জন্য মুখ্যমন্ত্রী, পূর্তমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা প্রকৃত পক্ষে নর্থ বেঙ্গলের যে আলিপুরদুয়ারগামী মুখ, সেই জায়গায় শিল তোরসা নদীর উপর ফেয়ার ওয়েদার ব্রিজ ৫১ সাল থেকে হয়ে আসছে এবং ২০ থেকে ২৫ কোটি টাকা এর জন্য খরচ

হয়েছে। বর্তমানে জেলার যোজনা কমিটি চার কোটি টাকা ধরেছে যাতে এই ফেয়ার ওয়েদার ব্রিজ মাঝে মাঝে হয়। সেটা বন্ধ করে একটা স্থায়ী সেতু নির্মাণ হতে পারে যার ফলে আলিপুরদুয়ার থেকে কলকাতা আসার পথ ৪০ কিলোমিটার কমে যাবে। শিল তোরসার পূর্ব প্রান্তে একটা বাঁধ আছে, শুধু পশ্চিম প্রান্তে একটা বাঁধ করলেই একটা স্থায়ী ব্রিজ সেখানে নির্মাণ হতে পারে। এই স্থায়ী ব্রিজ নির্মাণ হলে আসাম থেকে যাতায়াতের অনেক সুবিধা হয়ে যাবে। সেই জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে জলপাইগুড়ি জেলা প্ল্যানিং বোর্ডে যে চার কোটি টাকা ধরা হয়েছে তা আরও বাড়িয়ে দেওয়া হোক এবং এই স্থায়ী সেতু নির্মাণ করার ব্যবস্থা করা হোক, এই আবেদন সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে আমাদের এই বিধানসভা থেকে আপনি যদি একটা প্রস্তাব নিয়ে বাংলার ক্রিকেট দলকে অভিনন্দন জানান তাহলে ভালো হয়। কারণ দীর্ঘ ৫১ বছর পরে আজ বাংলার ক্রিকেট দল রঞ্জি ক্রিকেট ফাইনাল জিততে চলেছে এবং এই জেতা হঠাৎ কোনও জেতা নয়, কারণ দিল্লিকে মাত্র ২৭৮ রানে আউট করে দেবার কৃতিত্ব বাংলার ক্রিকেট দল যেভাবে প্রদর্শন করেছে, সে কৃতিত্ব আজকে আমাদের প্রতিটি বাঙালির মনকে বিশেষভাবে আলোড়িত করেছে। ৫১ বছর আগে বাংলা রঞ্জি ট্রফি চ্যাম্পিয়ন হয়েছিল। ফুটবলে বাংলা বিভিন্ন সময় চ্যাম্পিয়ন হলেও, ক্রিকেটে বাংলা এই কৃতিত্ব অতীতে কখনও পায়নি। তাই রঞ্জি ট্রফির এই ফাইনালের পর পশ্চিমবঙ্গ সরকার রাজ্যে ক্রিকেট খেলাকে আরও উৎসাহিত করবেন বলেই আমরা আশা করি। বাংলার ক্রিকেট দলের খেলোয়াড়রা ভারতীয় ক্রিকেট দলের নির্বাচক মন্ডলীর কাছে বিশেষভাবে বঞ্চিত বলেই আমাদের ধারণা আছে। বাংলার ক্রিকেটে অরুনলালের মতো খেলোয়াড় থাকা সত্ত্বেও বিভিন্ন ভাবে ভারতীয় ক্রিকেট নির্বাচনের ক্ষেত্রে যাতে যথাযথ গুরুত্ব পায়, তার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করার প্রয়োজন আছে। আগামী দিনে বাংলার ক্রিকেটের উন্নতির জন্য রাজ্য সরকার যথাযথভাবে উদ্যোগ গ্রহণ করুন। আমি মনে করি আজকে আমরা প্রতিটি সদস্য বাংলার কৃতিত্বে আনন্দে উদ্বেলিত। তাই বাংলার ক্রিকেট দলকে আজকে বিধানসভার পক্ষ থেকে অভিনন্দন জানানো হোক এবং আমি মনে করি তাতে এই সাফল্যের পর বাংলার ক্রিকেট দল অধিকতর সাফল্যের জন্য উৎসাহিত হবে।

**মিঃ স্পিকার ঃ** আগে ফাইনাল রেজাল্ট আসুক। বাংলা জিতলে সেটা আমাদের গৌরবের, আনন্দের ব্যাপার। ৫১ বছর পরে বাংলা জয়লাভ করছে ; এটাই কি আপনি বলতে চাইছেন যে, এটাও বামফ্রন্ট সরকারের একটা কৃতিত্বের ব্যাপার?

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে আমাদের দক্ষিণ ২৪-পরগনা জেলার ২/৩টি এলাকায় যে সন্ত্রাসের রাজত্ব চলছে তার প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। কিছু দিন আগে ভাঙড় থানার একটি দোকানে ডাকাতি হবার পর—দুদিন পরেই, দোকানের মালিক মাণিক পাল হৃদরোগে আক্রান্ত হয়ে মারা যান। ঐ ডাকাতির ঘটনার পর পুলিশ তাকে জোর করে থানায় আটকে রেখেছিল। যারা থানায় অভিযোগ করতে গেছিল তাদেরই পুলিশ অ্যারেস্ট করেছিল, নির্যাতন করেছিল। দমদমা গ্রামের ৪০টি বাড়ি আগুন দিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। যারা আগুন দিয়েছিল তাদের অ্যারেস্ট না করে বাড়ির মালিকদের এবং আরও ২৫ জনকে অ্যারেস্ট করা হয়েছে। এখনও ১১ জন জামিন পায় নি। ৫ দিন আগে তালদি রেল স্টেশনে সিপিএম কমরেডরা একটি ছেলেকে খুন করে।

সেখান থেকে যখন তার দেহ নিয়ে যাবার চেষ্টা করা হয় তখন সিপিএম কর্মীরা তাতে বাধা দেয় এবং বলে যে—তোমাদের নামে কেস হয়ে যাবে। তখন তারা তালদি স্টেশনের প্ল্যাটফর্মে ডেড বডি রেখে চলে যায়। তারপর সেই ডেডবডি তালদি প্ল্যাটফর্মে রাখা হল। ছেলেটি হচ্ছে চম্পাহাটি কমলপুরের। এখন পর্যন্ত পুলিশ কাউকে অ্যারেস্ট করেনি। উল্টে এই কেসটি রেলদপ্তরের ঘাড়ে চাপিয়ে দেওয়া হচ্ছে। সুতরাং যে সব সন্ত্রাস চলছে তার প্রতিকারের আমি দাবি জানাচ্ছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসে এমন একটি কথা তুলছি যাতে আমার ধারণা, হাউসের সবাই এ ব্যাপারে একমত হবেন। এর আগে রাজনৈতিক জীবনের যে বিষ দলত্যাগের বিরুদ্ধে কথা বলেছি। আপনার মনে আছে, এই হাউসে কর্ণাটক নিয়ে আলোচনা করেছিলাম। সেই সময় সবাই দলত্যাগের নিন্দা করেছিলেন। সেই সময় কর্ণাটক বিধানসভা ভেঙে দেওয়া হয়েছিল। আমরা সাম্প্রতিককালে দেখলাম দুটি রাজ্য সরকার পদত্যাগ করেছেন, তার কারণ শাসকদল থেকে কয়েকজন বিধায়ক বেরিয়ে গিয়ে নতুন দল তৈরি করেছেন। কিন্তু যেটা লজ্জার কথা, কেন্দ্রীয় সরকার সেখানে রাষ্ট্রপতির শাসন জারি না করে দলত্যাগীদের তৈরি সরকারকে নতুন করে শপথ গ্রহণ করার সুযোগ দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের এই কাজের ফলে আজকে গোটা ভারতবর্ষে দলত্যাগের প্রবণতা বৃদ্ধি পাচ্ছে। আরও দুঃখের কথা, একজন কেন্দ্রীয় মন্ত্রী যিনি আজকে কলকাতায় আসছেন, বামফ্রন্ট সরকারের যিনি অত্যন্ত ঘনিষ্ঠ তিনি নিজে গোয়ায় গিয়ে ঐ সমস্ত দলত্যাগীদের উৎসাহ দিয়েছেন। আমি বামফ্রন্ট সরকারের সদস্যদের বলব, আপনারা গোয়া এবং মেঘালয় সরকারের পতনের নিন্দা করুন। ওখানে আপনাদের বন্ধু সরকার যে সরকার গঠন করছেন তাতে আপনারা উল্লসিত হবেন না। ভারতের রাজনীতিতে দলত্যাগের যে বিষ ঢুকছে সেটা বন্ধ করার প্রয়াস নিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা রাখতে চাইছি সেটা হল, বিদ্যুতের অভাব আমি শুধু কালকে অনুভব করিনি, আমি দেখলাম কালকে সারা পশ্চিমবাংলায় এমনকি এম.এল.এ. হোস্টেলে পর্যন্ত ১ ঘণ্টা বিদ্যুৎ ছিল না, হাউসও বন্ধ ছিল। আমি বলতে চাইছি, বিদ্যুৎমন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্ত এই হাউসে আগে সম্পূর্ণ অসত্য তথ্য প্রকাশ করেছিলেন। আজকে এই বিদ্যুৎ নিয়ে রাজনীতি করার ফলে এই বিদ্যুতের অভাব দেখা দিয়েছে এবং এটা ঐতিহাসিক। আজকে বক্রেশ্বর নিয়ে চিৎকার করে আসল বিদ্যুৎ উৎপাদনের দিকে যে লক্ষ্য দেওয়া উচিত ছিল তা থেকে এই ডিপার্টমেন্ট সম্পূর্ণ সরে গেছে। বক্রেশ্বরের উপর জোর দিতে গিয়ে আজকে বিদ্যুৎকেন্দ্রগুলির নাভিশ্বাস উঠছে। সুতরাং বিদ্যুৎ মন্ত্রীকে অবিলম্বে পদত্যাগ করতে বলুন।

**Mr. Speaker :** Now debate, the debate on the budget will adjourn at 3.45 P.M. to reassemble at 6 O'clock, and the House will adjourn for the day at 7.45 P.M.

## GENERAL DISCUSSION ON BUDGET

[2-50 — 3-00 P.M.]

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত কর্তৃক প্রস্তাবিত এ বছরের বাজেটের উপর কিছু মন্তব্য রাখতে চাই। আপনি জানেন স্যার, বাংলায় একটা কথা আছে সবুরে মেওয়া ফলে, আমরা এবার অনেক দেরিতে এই হাউসে বাজেট বক্তব্য দেখছি, তার কারণ আমরা হয়ত ভেবেছিলাম কেন্দ্রে যে নতুন সরকার গঠিত হয়েছেন তারা কিছু মেওয়া আমাদের জন্য পাঠাবেন। কিন্তু তারা মেওয়া তো পাঠান নি, উল্টে মাননীয় কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী মধু দন্ডবতে মধুর বদলে রাজ্যগুলিকে কিছু দন্ড দিয়ে বসে আছেন। যেমন ইনকাম ট্যাক্স বাড়ানো হয়েছে কতকগুলি পদ্ধতিতে, তাতে তারা আশা করেছেন ১৭৯০ কোটি টাকা বেশি পাবেন, কিন্তু তার অংশ মাত্র ৩কোটি টাকা বিভিন্ন রাজ্যগুলির জন্য বরাদ্দ হয়েছে। আবার কেন্দ্রীয় আবগারি করের যে অংশ সেটা খুব বাড়েনি, আগের মতই রয়ে গেছে। এই রকম একটা অবস্থায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাই প্রথমে কেন্দ্রীয় বাজেটের কিছুটা প্রশংসা করলেও পরে সংশোধন করে কেন্দ্রীয় বাজেটের যথেষ্ট সামলোচনা করেছেন। আমি শুরুতেই আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাব যে তিনি তার বাজেটে কেন্দ্রীয় সরকার বন্ধু সরকার এই শব্দটি কোথাও ব্যবহার করেন নি। দ্বিতীয়ত তিনি কোথাও কোথাও নতুন কেন্দ্রীয় সরকারের প্রশংসা করলেও তাদের উপর খুব আস্থা রাখেন নি, এবং তিনি নিজের পায়ে দাঁড়িয়ে নিজের সম্পদের উপর নির্ভর করে এই বাজেট পেশ করেছেন। আর একটি কারণে আমি তাকে অভিনন্দন জানাব তার আগেকার দুটি বাজেটেই তিনি বলেছিলেন দেশে ১৪ হাজার নতুন ক্ষুদ্র শিল্প স্থাপিত হচ্ছে এবং তার ফলে প্রায় ৮০ হাজার লোকের কর্মসংস্থান হচ্ছে, এই যে কথাটি, মার্কা মারা কথাটি এবারে বাজেটে বলেন নি এই জন্য তাকে অভিনন্দন জানাই। তবে তিনি তার বাজেটে বর্তমান সরকারের আগে যে কেন্দ্রীয় সরকার ছিলেন, অর্থাৎ কংগ্রেস সরকার, যে সরকার প্রায় স্বাধীনতা লাভের পরে প্রায় ৪০ বৎসর ভারতবর্ষে কর্তৃত্ব করে এসেছেন সে সম্বন্ধে কিছু মন্তব্য করেছেন যেটা আমি সমর্থন করি না, বিশেষভাবে সেটাকে সমীচীন বলে মনে করি না। তিনি বলেছেন, এর আগে কেন্দ্রীয় সরকারের আমলে কেন্দ্র-রাজ্য সম্পর্ক আত্মকেন্দ্রীক ছিল। কৃষিতে জমি এবং শিল্পে পুঁজিকে মেনে নেবার দৃষ্টিভঙ্গি সেই সরকারের ছিল, কৃষিতে উৎপাদনের পরিকল্পনা সম্পন্ন কৃষকদের চোখের দৃষ্টিতে করা হয়েছিল এবং শিল্পে উৎপাদন বৃহৎ শিল্পপতিদের চোখে সেটা দেখানো হয়েছিল। আমি কিন্তু বলতে চাই যে, আগে যে কেন্দ্রীয় সরকার ছিলেন যারা স্বাধীনতা লাভের পর থেকেই প্রায় ক্ষমতায় ছিলেন তারা রাজ্যগুলির প্রতি খুব একটা যে অবিচার করেছেন এটা বলা চলে না। এই উক্তির সমর্থনে আমি দু-চারটি পরিসংখ্যান রাখব। প্রথম কথা হচ্ছে, পাঁচ বছর অন্তর যেসব ফিনান্স কমিশন নিযুক্ত হয়েছে তারা আস্তে আস্তে আয় করার যে বিভাজ্য অংশ থাকে, যে অংশগুলো রাজ্যগুলোকে দেবার কথা, সেই অংশের পরিমাণ প্রথম ফিনান্স কমিশন থেকেই বাড়িয়ে শতকরা ৫৫ ভাগ থেকে অষ্টম ফিনান্স কমিশন সেটা শতকরা ৮৫ ভাগ করেছেন। কেন্দ্রীয় সরকারকে তার যে ভাগটা দিতে হয় সেই অংশটার অনুপাত শতকরা ২৫ ভাগ থেকে ৪০ ভাগ করেছেন। এটা তো

[3-00 — 3-10 P.M.]

আত্মকেন্দ্রীকতার লক্ষ্মণ হল না! তারচেয়ে বড় কথা হল, আগের কংগ্রেসি সরকার তারা অবন্ধু সরকার ছিলেন, কিন্তু তারা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে অর্থ দিয়েছেন সেটা অন্যান্য রাজ্য থেকে বেশি। বিভিন্ন যেসব বিভাজ্য বিষয় আছে, যেমন লোনস অ্যান্ড অ্যাডভান্স এক্ষেত্রে আমি ১৯৮৮ সালের অক্টোবর মাসের রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার বুলেটিন দেখেছি যে, ১৯৮৮ সালে পশ্চিমবঙ্গকে যত টাকা দেওয়া হয়েছিল তার পরিমাণ ছিল ৪১৮৯ কোটি টাকা। সেই তুলনায় ইউ.পি.র মতো একটি বড় রাজ্যকে দেওয়া হয়েছিল ৬৩৩৬ কোটি টাকা, তামিলনাড়ুকে ২২৫৯ কোটি টাকা, মহারাষ্ট্রকে ৫১৯৯ কোটি টাকা, পাঞ্জাবকে ৯৬২ কোটি টাকা, অন্ধ্রকে ৩১২২ কোটি টাকা, এবং অন্যান্য রাজ্যগুলি এক্ষেত্রে যা পেয়েছে তা পশ্চিমবঙ্গ যা পেয়েছে তার চেয়ে কম এটাই হচ্ছে রিজার্ভ ব্যাঙ্কের দেওয়া লোনস অ্যান্ড অ্যাডভান্সের পরিমাণ। এবার হল রাজ্যগুলিকে সাহায্য বাবদ যে গ্রান্ট দেওয়া হয়েছে, অনুদান দেওয়া হয়েছে তার হিসাব। স্যার, আপনি দেখুন ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত পর পর বেড়ে এসেছে এবং বাড়ার পরিমাণ ভালো। ১৯৮৪-৮৫ সালে ১৯৬ কোটি টাকা ১৯৮৫-৮৬ সালে ৪০৯ কোটি টাকা, ১৯৮৬-৮৭ সালে ৪৪৭ কোটি টাকা এবং ১৯৮৭-৮৮ সালে ৫৯৯ কোটি টাকা। অর্থাৎ অতিকেন্দ্রীকতা আমরা পাচ্ছি না, উল্টোটাই পাচ্ছি। এই ব্যাপারে পশ্চিমবাংলাকে যথেষ্ট ফেবার করা হয়েছে, পশ্চিমবাংলাকে খানিকটা সুবিধা দেওয়া হয়েছে। এটা সকলের আনন্দের বিষয়, আমি খারাপ বলছি না। সেই জন্য বলছি এর জন্য অতিকেন্দ্রীকতা বলা ভালো হয় নি। তারপর বলা হয়েছে কৃষিকে সম্পন্ন কৃষকদের চোখ দিয়ে দেখা হয়েছে এবং শিল্পকে বড় বড় শিল্পপতিদের দৃষ্টিভঙ্গিতে দেখা হয়েছে। এই ব্যাপারে আমি স্যার বলতে চাই কৃষি ক্ষেত্রে যে সব বড় বড় পরিবর্তন এসেছে যেমন ধরুন জমিদারি প্রথা বিলোপ, জমির উচ্চ সীমা নির্ধারণ, উচ্চ সীমা স্থিরীকরণ, মধ্যসত্ত্ব বিলোপ এবং ভূমিসংস্কার এই সবই হয়েছে পূর্বতন কেন্দ্রীয় সরকারের দ্বারা। আগে বিভিন্ন রাজ্যের যে কংগ্রেস সরকার ছিল তারা এই জিনিস চালু করেছে, এই রাজ্যের যে ভূমিসংস্কার আইন এটা কংগ্রেসেরই আইন, কংগ্রেস আমলেই এই আইনকে কার্যকর করার চেষ্টা করা হয়েছিল। তার কিছু কিছু কাজ হয়েছিল। পরবর্তীকালে নিশ্চয়ই আমি বলব এই বামফ্রন্ট সরকার। আরও বেশি জোরদার করে আরও বেশি মাত্রায় এই আইনকে প্রয়োগ করেছে। এই আইনের ভিত স্থাপন করা হয়েছে কংগ্রেস আমলে। সেই সময় গরিব চাষীদের দেখা হয় নি এই কথা বলা ঠিক হয় নি। এবার আসি শিল্পের ক্ষেত্রে। শিল্পের ক্ষেত্রে পুঁজিপতিদের দৃষ্টিভঙ্গি নিয়ে দেখা হয়েছে এটা ঠিক নয়। কারণ হচ্ছে আপনি জানেন স্যার, আমাদের দেশের ইন্ডাস্ট্রিয়াল পলিসি চালু করা হয় এবং সেটা কেন্দ্রীয় সরকার করে। এবং তার মাধ্যমে বৃহৎ শিল্পগুলির উপর নিয়ন্ত্রণ আরোপ করে। ইন্ডাস্ট্রিয়াল পলিসি ১৯৪৮ সালে প্রবর্তন হয়, তারপর ১৯৫৬ সালে কিছু প্রবর্তন হয়, তারপর ১৯৭৩ সালে হয় এবং তারপর ১৯৭৭ সালে হয়। আমাদের অত্যন্ত সুনামধন্য নেতা জহরলাল নেহেরু ১৯৪৮ সালের শিল্পনীতিতে বলেন পাবলিক সেক্টারের কথা এবং তার সূত্রপাত করেন আনুষ্ঠানিক ভাবে এবং সেই পাবলিক সেক্টর আস্তে আস্তে বাড়তে থাকে। স্যার, আপনি জানেন প্রায় ২৫০টির মতো সরকারি ক্ষেত্রে শিল্প বা ব্যবসা আছে। তার লগ্নিকৃত মূলধনের পরিমাণ ৭০,০০০ কোটি টাকা। সেখানে লোক কাজ করে ১ কোটি ৮০ লক্ষের মতো। সেই তুলনায় প্রাইভেট সেক্টর যেগুলি শিল্পপতি বা পুঁজিপতিদের হাতে

আছে তারা যে লোক নিয়োগ করে তার চেয়ে পাবলিক সেক্টরে লোক অনেক বেশি আছে এবং এখানে সুযোগ সুবিধা অনেক বেশি। সুতরাং আমি বলব না যে আগেকার কেন্দ্রীয় সরকার পুঁজিপতিদের সাহায্য করেছেন। আজকে সেই পাবলিক সেক্টর, যেখান থেকে সার, লোহা ইত্যাদি আসছে, যেগুলি এ রাজ্যের বিভিন্ন শিল্পের কাজে লাগে, সেগুলিকে এই রাজ্যের যে সরকার আছেন তারা সেগুলিকে পেয়ে কৃষির উন্নয়ন করেছেন এবং আরও অনেক ক্ষেত্রে কাজে লাগিয়ে উন্নতি করে চলেছেন। এম-আর-টি-পি মোনোপলিস অ্যান্ড রেসট্রিকটিভ ট্রেড প্র্যাকটিসেস অ্যাক্ট, যাতে একচেটিয়া ব্যবসা এবং যারা সন্দেহজনক ভাবে ব্যবসা করে তাদের নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে প্রয়োগ করা হয়েছে। যারা পুঁজিপতি তাদের কাজকর্মের উপরে অনেক নিয়ন্ত্রণ করা হয়েছে। আরও একটি বড় কথা, এটি সকলেই জানেন, এটিব উল্লেখ ছিল না, এখন কেন করবেন? ইন্দিরা গান্ধী ব্যাঙ্ক জাতীয়করণ করে পুঁজিপতিদের উপরে সবচেয়ে বেশি আক্রমণ করেন এবং ব্যাঙ্ক জাতীয়করণ হওয়ার পর থেকে পুঁজিপতিদের হাত পা বেঁধে দেওয়া হয়েছে। তাদের বাজার এধার ওধার করার ক্ষেত্রে 'পাবলিক সেক্টর ব্যাঙ্ক' বলে একটি স্পেশ্যাল ফিন্যান্সিং ইনস্টিটিউশন তৈরি হয়েছে, যেখান থেকে টাকা নিয়ে আমরা অনেক ক্ষেত্রে দেখছি আমাদের যে পরিকল্পনা আছে, সেগুলিকে চালু করতে পেরেছি। সেগুলিকে কাজে লাগিয়েছি, অনেক কাজে সেগুলি লাগছে। ন্যাশনালাইজড ব্যাঙ্ক বহু লোককে চাকুরি দিয়েছে। স্পেশ্যাল ফিন্যান্সিং ইনস্টিটিউশনস থেকে টাকা নিয়ে আমরা আস্তে আস্তে বিভিন্ন রাজ্যে শিল্পের উন্নয়ন করে চলেছি। আর একটি বিষয় হল গরিব কমানোর চেষ্টা, মাননীয় অর্থমন্ত্রী এটিও বলেছেন যে সেই রকম একটা নজর দেওয়া হয়নি। কথাটি কিন্তু ঠিক নয়। ইন্দিরা গান্ধী ১৯৭১ সালে প্রথম 'গরিবি হঠাও' এই স্লোগান দেন এবং তাই প্রচেষ্টায় ক্রমশ আমাদের যে পরিকল্পনার ঝোঁক ছিল, ট্রিকল্ড ডাউন পলিসি, অর্থাৎ মোটামুটি ভাবে দেশের সমৃদ্ধি হবে এবং সেই সমৃদ্ধি আস্তে আস্তে চুঁয়ে চুঁয়ে গরিবদের কাছে যাবে, সেটা সম্পূর্ণ ভাবে পরিবর্তন করার, একটা এই রকম নীতি চালু করা হয়। যেটাকে আমরা বলি ডাইরেক্ট অ্যাটাক অন পভার্টি। যারই জন্য আমরা এন-আর-ই-পি পেয়েছি, এস-আর-ই-পি. পেয়েছি এবং আর-এল-ই-জি-পি. পেয়েছি। আমরা শহরাঞ্চলের জন্য আরও কতকগুলি পরিকল্পনা পেয়েছি এবং যেগুলিকে প্রয়োগ করে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন গ্রামোন্নয়ন সম্ভব হয়েছে। এর সুযোগ কিন্তু আমাদের আগেকার কেন্দ্রীয় সরকারই করে গেছেন এবং সেগুলো করে একটা বৈপ্লবিক পদক্ষেপ গ্রহণ করছেন। এরফলে সারা ভারতবর্ষে আস্তে আস্তে যেসব ব্যক্তি আছেন, যারা দারিদ্র সীমার নিচে আছেন তাদের অনুপাত সেখানে মোটামুটি জনসংখ্যার অনুপাতের থেকে কমে আসছে। এই ব্যাপারে ন্যাশনাল স্যাম্পেল সার্ভের যে নমুনা তৈরি করেছে তাতে ভারতবর্ষের ৪২ তম রাউন্ডে মাননীয় অর্থমন্ত্রী তার আর্থিক সমীক্ষায় যে পরিসংখ্যান দিয়েছেন তার থেকে বলা যায় যে কত ভাগ লোক দারিদ্র সীমার নিচে আছে আর কত ভাগ লোক উপরে আছে। তাতে আমরা দেখছি এতে আমাদের দুটো পরিকল্পনা আছে—বলা আছে ৩২তম রাউন্ডে ১৯৭৭-৭৮ সালে সেখানে বলা হয়েছিল গ্রামের দারিদ্র্য সীমার নিচে এইরূপ ব্যক্তির সংখ্যা গ্রামের জনসংখ্যার অনুপাতে ১৯৭৭-৭৮ সালে ৫১.০২, ৩৮ তম রাউন্ডে বলা হয়েছে যে সেটা কমে ১৯৮৩-৮৪ সালে ৩৯.০৯ ছিল, আর শহরে ছিল ৩৮.০২ এবং পরে শহরে হল ২২.৭। অর্থাৎ ১৯৭৭ সাল থেকে ১৯৮৩ সাল এই ৬ বছরে দারিদ্র সীমার নিচের দিকের মানুষের যথেষ্ট উল্লেখযোগ্যভাবে

উন্নতি হয়েছে। এইরকম নানারকম অসুবিধা সত্ত্বেও উল্লেখযোগ্যভাবে দারিদ্র সীমার নিচে যারা আছেন তাদের সংখ্যা ক্রমশ কমতে আরম্ভ করেছে। কিন্তু দুঃখের বিষয় এই রাজ্যের পরিস্থিতি একটুও ভালো নয়। অর্থাৎ তাদের এই যে ২টি রাউন্ড যথা ৩২তম রাউন্ডই হোক বা ৩৮তম রাউন্ডই বলুন তাতে অন্যান্য রাজ্যে সেই তুলনায় দারিদ্র সীমার নিচের মানুষের সংখ্যা কমতে আরম্ভ করেছে। সেই তুলনায় পশ্চিমবঙ্গে অত কমছে না। আমি একটা আনুপাতিক হিসাব আপনার সামনে তুলে ধরতে চাই ১৯৭৭-৭৮ সালের পশ্চিমবঙ্গে দারিদ্র সীমার নিচে ছিল মোট জনসংখ্যার শতকরা ৫৪ ভাগ। সেটা কমে ১৯৮৩-৮৪ সালে শতকরা ৪৩ ভাগে দাঁড়িয়েছে, এখন আবার কমে সেটা আনুপাতিক হার হল শতকরা ২৫ ভাগ। সেই তুলনায় হরিয়ানাতে ২৩.২ ভাগ ছিল, সেটা কমে হয়েছিল ১৫.২ ভাগ, অর্থাৎ প্রায় শতকরা ৩৪ ভাগ কমে গেছে। তামিলনাড়ুতে সেখানে ছিল শতকরা ৫৬.২ ভাগ, ১৯৭৭-৭৮ সালে সেটা কমে ২৭.৬ ভাগ হল, অর্থাৎ আনুপাতিক হার ৪৫.১ এবং বর্তমানে সেটা কমে হার হল শতকরা ২১। তারপরে গুজরাটে ১৯৭৭-৭৮ সালে শতকরা ৪৩ ভাগ ছিল, ১৯৮৩-৮৪ সালে সেটা কমে শতকরা ২৭ ভাগ হল। পরে আরও কমে গেছে। অন্যান্য রাজ্যে আনুপাতিক হারে দারিদ্র সীমার নিচের লোকের সংখ্যা কমে গেছে আমাদের রাজ্যে কমেছে নিশ্চয় কিন্তু যে রকম কমা উচিত ছিল সেই তুলনায় কমছে না। সুতরাং এইদিক দিয়ে বিবেচনা করে এইটুকুই বলতে পারি যে, তথাগত অর্থনৈতিক বিকেন্দ্রীকরণের ফলে কিছু কিছু মানুষের অর্থনৈতিক সুবিধা হয়েছে। সেখানে অর্থনৈতিক বিকেন্দ্রীকরণের সুযোগ নিয়ে তাদের রাজনৈতিক ক্ষমতা প্রয়োগ করে সামগ্রিক গরিবি হটানোর নাম করে নিজেদের গরিবি হটাচ্ছেন। নিজেরাই অর্থনৈতিক সুযোগ সুবিধা নিয়ে যাচ্ছেন, সাধারণ মানুষের কোনও উপকার হচ্ছে না। কিন্তু সাধারণ মানুষের জন্য যতটা কমানো উচিত ছিল ততটা কমেনি? এটা খুবই দুঃখের বিষয়। এটা লক্ষ্য করার জিনিস। এবারে আমি আসছি কৃষির দিকে। কৃষির ব্যাপারে বলা হয়েছে তার উন্নয়নের দিকটা নিয়ে। কৃষির ক্ষেত্রে উৎপাদন বেড়েছে, নিশ্চয় এটা উৎসাহজনক। বর্তমান সালে এর উৎপাদন দাঁড়িয়েছে প্রায় ১১৫ লক্ষ টন, নিশ্চয় এটা আনন্দের বিষয় এবং এর দ্বারা সাধারণ মানুষের ভরসা হয়ত কিছুটা পাবে। কিন্তু দুঃখের বিষয় আমাদের উৎপাদিকা শক্তি একটু পিছিয়ে—যাকে বলে আইল্ড পার হেক্টর, এটা কিন্তু পশ্চিমবাংলায় অনেক কম যেটা অন্যান্য রাজ্যে অনেক বেশি। হরিয়ানা, পাঞ্জাব, অন্ধ্রপ্রদেশ ইত্যাদি ক্ষেত্রে কাঠা প্রতি যে চাল উৎপাদন হয় তার চেয়ে পশ্চিমবাংলায় অনেক কম উৎপাদন হয়। আরও দুঃখের বিষয় বামফ্রন্ট সরকার থাকা সত্ত্বেও আমাদের এখানে দ্রব্যমূল্য এখনও উঁচু হয়ে আছে, কিন্তু কেন এই রকম হয়ে আছে সেটা জানিনা, নিশ্চয় অর্থমন্ত্রী সেটা বলবেন এটা কি করে কমানো যায়। আমরা তার হিসাব দেখেছি আর্থিক সমীক্ষায়—সাধারণভাবে তারা গ্রুপভাগ করেছেন যারা কনজিউমার তাদের প্রয়োজন হচ্ছে ১টাকা থেকে ১০০ টাকা। তাদের ক্ষেত্রে তিনি বলেছেন যে খাদ্যদ্রব্য যে মূল্যবৃদ্ধি সেটা তিনি দেখছেন। '৮৫ সালে ১০০ টাকা যেটা রয়েছে, এটাকে বেস করে ধরে তিনি দেখিয়েছেন আর্থিক সমীক্ষার পৃষ্ঠা ১৬৪তে যে '৮৫ সালে যে সূচিতে ছিল ৫৬৮, '৮৬তে সেটা ৫৩৬, '৮৭তে সেটা ৬৮৫, '৮৮ তে সেটা ৭৩৩, '৮৯ তে ৭৬০ অর্থাৎ খাদ্য দ্রব্যের মূলসূচি সেটা বেড়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গে এত উৎপাদন সত্ত্বেও, অপরদিকে আমরা দেখছি যে পশ্চিমবঙ্গের সেচেরও অগ্রগতির খুব সমস্যা অন্যান্য রাজ্যের তুলনায়। যেমন আর্থিক সমীক্ষায় আছে যে পশ্চিমবঙ্গ মোট চাষের জমির

[3-10 — 3-20 P.M.]

মধ্যে যে অংশটা সেচের অন্তর্ভুক্ত তার আনুপাতিক হার পশ্চিমবঙ্গে শতকরা ২৪, সেই জায়গায় হরিয়ানায় শতকরা ৬৫, পাঞ্জাবে শতকরা ৯১, তামিলনাড়ুতে শতকরা ৪৭, অন্ধ্রে শতকরা ৩৬ কিন্তু পশ্চিমবঙ্গে এখনও অতি কম। তিনি নিশ্চয় এটা উন্নতি করার কথা ভাববেন। তিনি ক্ষুদ্র সেচের উপর জোর দিচ্ছেন, কারণ ক্ষুদ্র সেচ আমরা অনেক ব্যাপক হারে করতে পারি। এবারে আমি শিল্পের ক্ষেত্রে আসছি, শিল্পের ক্ষেত্রে গত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গে মন্দা চলছে। পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি রুগ্ন শিল্প আছে। এখানে পাট হচ্ছে একটা ঐতিহ্যমন্ডিত, কিন্তু এখানকার অধিকাংশ পাটকলই মুমূর্ষু অবস্থায় আছে। ২০/২২টি পাটকল বন্ধ। পশ্চিমবঙ্গে বেকার সমস্যাও অনেক বেশি। গত বছরে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী একটা বিবৃতি দিয়েছিলেন এক এম.পি.র প্রশ্নের উত্তরে গুরুদাস দাসগুপ্তের প্রশ্নে—লক-আউট জনিত কারণে সারা ভারতবর্ষে যত বেকার হয়েছে তার অর্দ্ধেক সংখ্যা হচ্ছে পশ্চিমবঙ্গে এবং তার সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৫৫ হাজার ৭০০ এবং এটা হচ্ছে ৮৯-র মে মাসে আর ভারতবর্ষের তার সংখ্যা হচ্ছে ৩ লক্ষ ২৮ হাজার ৩৮০। এখন পশ্চিমবঙ্গের যে রেজিস্টার্ড ফ্যাক্টরি আছে এবং তাতে যে দৈনিক লোক নিযুক্ত আছেন, তার সংখ্যা অন্যান্য রাজ্যের চেয়ে অনেক কম। যেমন পশ্চিমবঙ্গে নাম্বার অফ রেজিস্টার্ড ফ্যাক্টরিজ সম্বন্ধে বলতে গিয়ে পার ১০০ স্কোয়ার মিটারে অ্যাভারেজ একটা হিসাব করে তারা বলেছেন যে পার ১০০ স্কোয়ার মিটারে রেজিস্টার্ড ফ্যাক্টরির সংখ্যা হল পশ্চিমবঙ্গে ৬টি, সে তুলনায় তামিলনাড়ুতে ৯টি, পাঞ্জাব ১১টি, মহারাষ্ট্র ৫টি, হরিয়ানায় ৬টি, এবং গুজরাটে ৫টি দৈনিক লোক কাজ করেন। পশ্চিমবঙ্গে সেই ফ্যাক্টরিগুলিতে পার লাখ অফ পপুলেশন অর্থাৎ এক লক্ষ জনসংখ্যার মধ্যে পশ্চিমবঙ্গে সেযব লোক কাজ করেন তার সংখ্যা হচ্ছে ১০৬৯, তামিলনাড়ুতে ১৩১৮, পাঞ্জাব ১৩২০, মহারাষ্ট্রের ১২৭৩, গুজরাটে ১৪২৫। ১০০ স্কোয়ার মিটার এরিয়া ধরে গড়ে পশ্চিমবঙ্গে যে ফ্যাক্টরি আছে তার চেয়ে অন্যান্য রাজ্যে অনেক বেশি ফ্যাক্টরি আছে। এবং তাতে গড়ে দৈনিক যে লোক কাজ করে সেটা পশ্চিমবঙ্গের চেয়ে অন্যান্য রাজ্যে অনেক বেশি। আর একটা কথা যেটা হচ্ছে সূচকের ব্যাপারে যেটা বারবার নিয়ে আসা হয়েছে সেটা হচ্ছে যে এক্স ভ্যালু অফ ফ্যাক্টরি আউটপুট অন্যান্য রাজ্যে অধিক। বিভিন্ন কলকারখানায় মালপত্র তৈরি হয় তার একটা দাম কষে তার অনুপাত পশ্চিমবঙ্গে যা বেড়েছে সেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় তার বৃদ্ধি অনেক কম। এটা অনেকেই জানেন যে, এই রকম জনসংখ্যা তো হয়ে থাকে—পশ্চিমবঙ্গের অনুপাত হচ্ছে, যেটা আগে ছিল ১৯৬০ সালে প্রায় (৩০) তিরিশ শতাংশ, ১৯৭০ সালে ১৪ শতাংশ, ১৯৮০-৮১ সালে ৯ শতাংশ আর ১৯৮৪-৮৫ সালে ৮ শতাংশ। এবং ১৯৮৫-৮৬ সালে ৭ শতাংশ। এটা এখন কমে এসেছে। এটা বোঝা যাবে যে আমাদের শিল্পের উৎপাদন মোটেই ভালো নয়। এই সব দেখেশুনে আমাদের একজন নাম করা অর্থনীতিবিদ্ ডাক্তার ভবতোষ দত্ত বলেছেন, তিনি কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে একটা আর্টিকেল লিখেছেন আনন্দবাজার পত্রিকায় যেটা, ছাপা হয়েছিল এবং উক্ত আর্টিকেলের শিরোনাম ছিল অর্থাৎ হেডিং ছিল যে পশ্চিমবঙ্গ থেকে মা লক্ষ্মীর পলায়ন ঘটেছে। ১৯৬৭ সালে আমরা বলেছিলাম ফ্লাইট অফ ক্যাপিটাল ফ্রম ওয়েস্ট বেঙ্গল হয়েছে। সেখানে তিনি বলেছেন তার লেখার মধ্যে যদিও তিনি সামান্য কথাই বলেছেন, অমি সেইসব কথার মধ্যে যাচ্ছি না, তবুও এটা আমি পরিষ্কার করে বলতে চাইছি—সারাদেশে

উৎপাদনের যে গতি দেখতে পাচ্ছি সেটা খুব আশা ব্যাঞ্জক নয়। আরও বেশি হওয়া উচিত ছিল। পশ্চিমবঙ্গের শিল্পের গতি তার তুলনায় খুবই সামান্য। এটা খুবই দুঃখের বিষয় এবং সম্প্রতি এই বছরের ফেব্রুয়ারি মাসে ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন ফর রিসার্চ অন ন্যাশনাল ইনকাম অ্যান্ড ওয়েলথ বলে একটা সংগঠন আছে, ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউটে একটা বাৎসরিক সম্মেলনে বলেছেন যে কোন কোন রাজ্য শিল্পের দিক থেকে ছুটে চলেছে, আর কোন কোন রাজ্য চলছে ধীর গতিতে, কিন্তু পশ্চিমবঙ্গের পিছু হাঁটা এখনও শেষ হয়নি। এটা খুবই দুর্ভাগ্যজনক উক্তি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সাধারণভাবে আমরা সেইসব দেশকেই উন্নত বলি যেখানে কৃষির ক্ষেত্রে নিযুক্ত কর্মীর সংখ্যা অনেক কমে এসেছে পরন্তু শিল্প এবং সার্ভিস অর্থাৎ সেবামূলক কাজে কর্মীর সংখ্যা বেড়েছে। আমরা এখন নীতি নিয়েছি, সমাজে যাতে বেশি লোক নিয়োগ হয়। পথে নামতে পারি কিন্তু আমাদের ভবিষ্যৎ সুদৃঢ়, উন্নতশীল হওয়া উচিত যাতে আস্তে আস্তে অন্যান্য রাজ্যের সঙ্গে প্রতিযোগিতায় সে রকম রাজ্য তৈরি করবার পথ বন্ধ করে দিয়েছি। এটা ঠিক নয়। তবে আমার মনে হয় এবং এটা সুখবর বলে জানি, অতি সম্প্রতি পশ্চিমবঙ্গের শিল্পায়নের ক্ষেত্রে কিছুটা ভালো আবহাওয়ার সৃষ্টি হচ্ছে এই কথা আমরা অনেকে মানি এবং এই কথা অনেক শিল্পপতি স্বীকার করেছেন। কিন্তু এটাও ঠিক যে সে তুলনায় পশ্চিমবঙ্গে যেখানে নিজেরাই সরকারের তরফ থেকে যেটাকে পাবলিক সেক্টার বলে অগ্রণী হয়ে শিল্প স্থাপন করতে পারতেন তা না করে মাননীয় অর্থমন্ত্রী তার প্রারম্ভিক বাজেট ভাষণে বলেছেন, সেই পুঁজিপতিদের চোখে দেখে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করতে চলেছেন। দেখছেন হলদিয়া পেট্রো-কেমিকেল-এর ক্ষেত্রে টাটা, আরও কয়েকটা ক্ষেত্রে আম্বানি, আরও কয়েকজন শিল্পপতিদের সঙ্গে আপনারা গাঁটছড়া বাঁধতে চলেছেন। এটা শিল্পায়নের ক্ষেত্রে ভালো লক্ষণ হল না। উনি যে দৃষ্টিভঙ্গির সমালোচনা করেছেন সেই দৃষ্টিভঙ্গির ফাঁদে পড়ে গেলেন এবং শিল্প বিকাশ যে ভাবে কমে গেছে আমাদের এই রাজ্যে সেখান থেকে সেটাকে ফেরাতে গেলে আমাদের আরও কতগুলি পদক্ষেপ দরকার। তার মধ্যে সবচেয়ে বড় একটা জিনিস যেটা আমাদের নষ্ট হয়েছে—সেটা হচ্ছে কর্ম প্রবণতা। পশ্চিমবঙ্গে কর্মীরা, পশ্চিমবঙ্গের বিভিন্ন কলকারখানায় যারা কাজ করেন, তাদের দক্ষতা অন্য রাজ্যের চেয়ে বেশি তাদের কর্ম ক্ষমতা আছে। তাদের কর্ম করবার ইচ্ছা বা উৎসাহ ক্রমেই কমে আসছে। এটা ওয়ার্ক এথোস, যেটা ওয়ার্ক কালচার বা কাজ করার মতো একটা উৎসাহ বা প্রেরণা সেটা কমে আসছে, সেটা একটা মস্ত বাধা, আমাদের শিল্পক্ষেত্রে উন্নয়নের। আরেকটা জিনিস, পশ্চিমবঙ্গে শিল্প উন্নয়ন করতে হলে যেটা সবচেয়ে বেশি প্রয়োজন হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো। আমাদের অর্থমন্ত্রী পরিকাঠামোর কথা বলেছেন এটা ঠিক, কিন্তু দুঃখের বিষয় সেই পরিকাঠামোর অবস্থা ততটা ভালো নয়, বিশেষ করে বিদ্যুৎ, রাস্তাঘাট ও কমিউনিকেশনের দরকার। ইলেকট্রিসিটি আজকে এখানে একটা মস্তবড় শক্তির উৎস, বিদ্যুৎ এবং রাস্তাঘাটের অবস্থা এই দিক থেকে দু-একটি পরিসংখ্যান তুলে ধরতে চাই। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের এই রাজ্যে গড়ে বিদ্যুৎ শক্তির যে ব্যবহার হয় সেটা মাথাপিছু অনেক রাজ্যের চেয়ে কম। যেমন ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে মাথাপিছু ১৩৪ কিলোওয়াট পার আওয়ারে এই রকম বিদ্যুৎ শক্তি ব্যবহার হচ্ছে সারা বছর। সেই তুলনায় পাঞ্জাব হচ্ছে ৪২২ কিলোওয়াট, তামিলনাড়ু ২১৭ কিলোওয়াট, হরিয়ানায় ২৪২ কিলোওয়াট এমন কি কেরালায় ১৪১ কিলোওয়াট। যদি বিদ্যুৎ না থাকে তাহলে কি করে আমাদের নতুন শিল্প প্রতিষ্ঠা হবে এবং নতুন শিল্প প্রতিষ্ঠিত হলেও সেটা চলবে কি করে। আমাদের মুখ্যমন্ত্রী তিনি বলেছেন যে ইলেকট্রনিক শিল্পের উপর আমার খুব

[3-20 — 3-30 P.M.]

ঝোঁক আছে, নিশ্চয় এটা খুব ভালো, কিন্তু তাতে ইলেকট্রিসিটি চাই, তা না হলে ইলেকট্রনিক কাজ করবেন কি করে? আর রাস্তার ব্যাপার আমরা দেখেছি যে রোড লেনথ পার লাখ অফ পপুলেশন অর্থাৎ এক লক্ষ লোকের জন্য আমাদের যে রাস্তা আছে তার একটা হিসাব আমরা পেয়েছি সেটা হচ্ছে টাটা সোশ্যাল সার্ভিস তার ইকনমিক অ্যান্ড সোশ্যাল সার্ভিস উইং, তারা প্রতি বছর স্ট্যাটিসটিক্যাল আউট লাইন বার করেন। ১৯৮৯-৯০ সালের যে বইটা আছে তা থেকে আমি ইলেকট্রিসিটি কনসামশান পেয়েছি, এবং রোড লেনথ্ পার লাখ অফ্ পপুলেশন সেটা হচ্ছে এই, তার অবস্থা এই রকম। পশ্চিমবঙ্গে ১০০ কিলোমিটার ১লক্ষ জনসংখ্যার জন্য, পাঞ্জাবে ২৭০ কিলোমিটার, মহারাষ্ট্রে ২৭৭ কিলোমিটার, গুজরাটে ১৮৪ কিলোমিটার, তামিলনাড়ুতে ২৮৫ কিলোমিটার। স্যার, কলকাতা, হাওড়া এবং তার আশেপাশে শহরতলির রাস্তার অবস্থাটা কি রকম সেটা আপনি জানেন। এর উন্নতি করতে না পারলে কিছু হবে না। মালপত্র নিয়ে যাওয়া আসা, কাঁচামাল, পৌঁছে দেওয়া বিভিন্ন বাজারে ইত্যাদি ইত্যাদি এইগুলির জন্য রাস্তার ভীষণ দরকার। এটা নাহলে শিল্পায়ন হবে কি করে? যদিও শিল্পের ক্লাইমেট, শিল্পের বাতাবরণ বর্তমানে সরকার কিছুটা চেষ্টা করে সৃষ্টি করতে পেরেছেন এবং কর্মীদের কিছুটা সংযত করেছেন, ট্রেড ইউনিয়নের উগ্র মনোভাব, কাজকর্মের উগ্রভাব কিছুটা বর্তমানে সংযত হয়েছে। নিশ্চয় এটা ভালো জিনিস এবং এটার দরকার ছিল। কিন্তু এর সঙ্গে আর একটা উপকরণ দরকার শিল্পায়নের জন্য এবং সেইগুলি মোটামুটিভাবে সন্তোষজনক হলেই শিল্প তৈরি করতে পারা যাবে। কিন্তু কি করে এই শিল্পায়ন হবে সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। কেন না, স্বয়ং মুখ্যমন্ত্রী দুদিন আগে ইকনমিক টাইমসের দুজন সাংবাদিকের সঙ্গে আলোচনা মারফত ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো সম্বন্ধে যা বলেছেন, আমি আপনার অনুমতি নিয়ে হাউসের সামনে রাখছি। তিনি বলেছেন, We are not doing too badly on the infrastructure front. We are doing badly, not too badly. I admit that there is need for improvement. তাহলে তিনি নিজেই স্বীকার করে নিয়েছেন যে, পরিকাঠামোর ক্ষেত্রে আমাদের কাজ কর্ম খারাপ হচ্ছে। তবে খুব খারাপ হচ্ছে না, এটা ঠিক এবং সেটাকে ভালো করা দরকার। পরিশেষে আমি বলব যে, মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটে বিকল্প পরিকল্পনা নীতি, বিকল্প অর্থনীতির উল্লেখ করেছেন। এটা নিখুঁত ভাবে বিশ্লেষণ করলে তার লক্ষণ দাঁড়ায় এই যে, তিনি প্রায় পরিকল্পনার শতকরা ৫০ ভাগ টাকা বিকেন্দ্রীকরণ করছেন। আর এই বিকেন্দ্রীকরণের নামে কতকগুলি স্বয়ংশাসিত সংস্থা—আমি তাদের দোষ দিচ্ছি না, গ্রামাঞ্চলের পঞ্চায়েত, এবং শহরাঞ্চলের মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন ইত্যাদি এদের হাতে সেই টাকা ব্যয়ের ভার দেওয়া হচ্ছে। সেটা যদি তারা ঠিকমতো ব্যয় করেন তাহলে নিশ্চয় উপকার হবে। কিন্তু ইতিমধ্যেই দেখা যাচ্ছে পঞ্চায়েতের ক্ষেত্রে সব পঞ্চায়েতের ক্ষেত্রে নয়, বেশ কিছু পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, এই সব টাকা সেখানে ঠিকমতো ব্যবহৃত হচ্ছে না। সেটার এগেনস্টে কি চেক আছে? তিনি আরও বলছেন যে, পরবর্তীকালে অনেক কর্পোরেশন, মিউনিসিপ্যালিটির হাতে পরিকল্পনার বেশ খানিকটা অংশ দিয়ে দেবেন। তারাই পরিকল্পনা করবেন এবং পরিকল্পনা ইমপ্লিমেন্ট করবেন। তারাই পরিকল্পনা খরবদারি করবেন ইত্যাদি ইত্যাদি। সাধারণ ভাবে আমরা দেখছি যে, গণতান্ত্রিক নিয়মে রাজনৈতিক কর্তৃপক্ষ যারা আছেন গ্রামাঞ্চলের বিভিন্ন

নির্বাচিত সদস্য, বিভিন্ন প্রতিষ্ঠান, এম.এল.এ., পঞ্চায়েত সদস্য, মিউনিসিপ্যালিটির কাউন্সিলর ইত্যাদি তারাই নীতি নির্ধারণ করেন এবং পরিকল্পনা কার্যকর করেন যারা, তারা পার্মানেন্ট স্টাফ এবং তাদের উপর যদি নিয়ন্ত্রণ রাখা যায় তাহলে ফল ভালো হবে। কেন না, তাদের চাকরি বাকরি খানিকটা নিয়ম কানুনে বাঁধা আছে। কিন্তু এখানে ব্যতিক্রম খানিকটা হচ্ছে। সেদিকটায় যেন একটু গার্ড করা হয়। আমরা যে পরিকল্পনা জনগণের মঙ্গলের জন্য করছি সেটা যেন কয়েকজন সীমিত ব্যক্তি, পার্টি ক্যাডারের মধ্যেই সীমাবদ্ধ হয়ে না দাঁড়ায়—আমি এই সতর্ক বাণী উচ্চারণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে একটি আনন্দ সংবাদ ঘোষণা করছি। আমি এই মাত্র ইডেন গার্ডেন, রঞ্জি স্টেডিয়াম থেকে আসছি। সুদীর্ঘ ৫১ বছর পরে দিল্লিকে হারিয়ে বাংলা দল রঞ্জি ট্রফি জয়লাভ করেছে এবং মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি যে, কিছুক্ষণ পরে মুখ্যমন্ত্রীর সাথে তার নিশ্চয় সাক্ষাৎ হবে, তিনি যেন মুখ্যমন্ত্রীকে দিয়ে একটা অভিনন্দন-বার্তা বাংলা দলের কাছে পাঠিয়ে দেবার ব্যবস্থা করেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইমাত্র আমরা একটি আনন্দদায়ক সংবাদ শুনলাম যে দীর্ঘ ৫১ বছর পরে দিল্লিকে হারিয়ে বাংলা রঞ্জি ট্রফিতে চ্যাম্পিয়ান হয়েছেন। স্যার, আপনি যদি এই খেলার দিকে একটু নজর দেন তাহলে দেখবেন দিল্লির হেরে যাবার অন্যতম প্রধান কারণ হচ্ছে তাদের প্রথম দিকের উইকেটগুলি খুব অল্প রানের মধ্যে পড়ে গিয়েছিল। বাজেট বিতর্কে ও কংগ্রেসের প্রথম উইকেটটি পড়ে গেল প্রায় কোনও রান না করেই, কাজেই এই বাজেট বিতর্কেও কংগ্রেস পরাজিত হবে। কতকগুলি তথ্যের কথা তিনি বলে গেলেন। সেই তথ্যগুলির উপর ভিত্তি করে কোনও বক্তৃতা তৈরি করে সেটা বলতে গেলে কেন সেই ঘটনায় পৌছালো, কেন সেই সিদ্ধান্তে পৌছালো তার উপর কোনও বিশ্লেষণ না করে কতকগুলি তথ্য শুধু বলে গেলে কোনও সিদ্ধান্তে কি করে পৌছাব আমি আমার শ্রদ্ধেয় মাস্টার মহাশয়ের কাছ থেকে সেটা জেনে নেব। যেমন এই প্রসঙ্গে বলি, শেষ পয়েন্টটা বলার আগে যে পয়েন্টটার কথা উনি বললেন সেই প্রসঙ্গটা। টাটা হ্যান্ডবুক অব স্ট্যাটিসটিকস থেকে আপনি কিছুটা কোট বললেন এবং বললেন যে হাওড়া ও কলকাতার প্রতি কিলোমিটার রাস্তা প্রতি জনসংখ্যার চাপ কতটা বেশি। আমার কোনও আপত্তি নেই। আপনি যে স্টাটিসটিকস দিয়েছেন সেটা সঠিক। যদি আপনি আরবান ডেভেলপমেন্টের জন্যই এই কথাটা বলে থাকেন তাহলে সেই টাটা হ্যান্ডবুক অব স্টাটিসটিকস থেকেই আপনি দেখতে পাবেন যে ভারতবর্ষের ৪টি মহানগরীর মধ্যে মাথাপিছু জলের সরবরাহ সবচেয়ে বেশি এই কলকাতায়। আপনি তো এই কথাটা বললেন না। আপনি তো এই কথাটা বললেন না যে ৪টি মহানগরীর মধ্যে বেড পিছু রোগীর সংখ্যা সবচেয়ে কম এই কলকাতায়—বম্বে, দিল্লি, মাদ্রাজে নয়। কতকগুলি স্টাটিসটিক্স পর পর বলে গেলে যে কোনও তথ্যকেই দাঁড় করানো যায় কিন্তু একজন প্রাজ্ঞ শিক্ষকের কাছ থেকে একজন ছাত্রের মতো আমি যা প্রত্যাশা করেছিলাম যে উনি বিশ্লেষণ করবেন সমস্যাগুলি, বুঝিয়ে দেবেন সমস্যাগুলি এবং সমস্যার সমাধানের ইঙ্গিতও তার বক্তৃতায় থাকবে, দুঃখের বিষয় হচ্ছে, একথা আজকে আমাকে বলতেই হচ্ছে যে মাননীয় অধ্যাপক শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জির বক্তৃতা থেকে সেটা আমি

[3-30 — 3-40 P.M.]

খুঁজে পাই নি। তার প্রথম পর্যায়ের বক্তৃতা—মৃত ব্যক্তির স্মরণ সভায় দাঁড়িয়ে কোনও খারাপ কথা বলতে নেই—সেই রকম। কংগ্রেস আমলে অতীতে কি কি ভালো কাজ হয়েছিল তিনি তার একটা বিবরণ দিয়েছেন। আমার তাতে কোনও আপত্তি নেই। ব্যাঙ্ক জাতীয়করণ করেছিল তো কংগ্রেস সরকারই — কে সেকথা অস্বীকার করছে, এম.আর.টি.পি. অ্যাক্ট কংগ্রেসই করেছিল। সেই কংগ্রেস আবার এম.আর.টি.পি.র লিমিটটাকে ২০ থেকে বাড়িয়ে ১০০ কোটি টাকায় তুলে নিয়ে গিয়েছিলেন। গত ৪০ বছরে এরকম খুঁজলে আপনি ৪/৫টির কথা বললেন, ৪০/৫০টি ভালো কাজ কংগ্রেসের পাবেন তাতে কিন্তু কংগ্রেস দলগতভাবে ৪০ বছর ধরে যে নীতির উপর ভিত্তি করে সরকার এবং দেশ চালিয়েছে সে সম্পর্কে কোনও সিদ্ধান্তে পৌছানো যায় না। আপনি শুরুতে কেন্দ্রীয় বাজেট এবং কেন্দ্রীয় সরকার সম্পর্কে কিছু মন্তব্য দিয়ে আপনার বক্তব্য শুরু করেছেন। আমি পরবর্তী পর্যায়ে সেই প্রসঙ্গে আসব। আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যে আমাদের মাননীয় অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় যখন পশ্চিমবাংলায় দাঁড়িয়ে বাজেট তৈরি করছিলেন তখন তিনি ভারতবর্ষে বসে ভারতবর্ষের একটি অঙ্গরাজ্যের বাজেট তৈরি করছিলেন। আপনি যখন কেন্দ্র বা রাজ্য বাজেট নিয়ে সমালোচনামূলক মন্তব্য করেছেন তখন আসুন আমরা একটি প্রসঙ্গ নিয়ে আলোচনা করে নিই। এ আমার নিজের তৈরি করা কোনও তথ্য নয়, সরকারি কাগজে যা দেখা যাচ্ছে দেশের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে সেটা নিয়ে একটু আলোচনা করা যাক। এবারের কেন্দ্রীয় সরকারের ইকনমিক সার্ভের যে তথ্যগুলি সেটাতে নতুন রাষ্ট্রীয় মোর্চা সরকারকে ধরতে পারেন নি, সামনের বছর পারবেন। সেখানে মুখ্যত বিগত কংগ্রেস সরকারের শেষের বছরটাকে ভিত্তি ধরে ইকনমিক সার্ভে তৈরি হয়েছে। মাননীয় অধ্যাপক মৃত্যুঞ্জয় ব্যানার্জি মহাশয় নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে, গ্রস ন্যাশনাল প্রডাক্ট-এর ইনক্রিস রেটটা ১৯৮৮-৮৯ ছিল ১০.৬, ১৯৮৯-৯০ সালে সেটা নেমে এসেছে অর্ধেক—৪.৫ পারসেন্ট। আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশনের গ্রোথ রেটটা অতীতের বছরের তুলনায় বিগত বছরে অর্ধেকের নিচে নেমে এসেছে। আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে হোলসেল প্রাইস ইনডেক্স যেটা ১৯৮৮-৮৯ সালে ছিল ৫.৭ পারসেন্ট সেটা বেড়ে এসে দাঁড়িয়েছে ৭ পারসেন্ট। এটাকে আমাদের আলোচনা করা উচিত। পশ্চিমবঙ্গের বাজেট নিয়ে যখন আমরা আলোচনা করব তখন গোটা দেশের অর্থনৈতিক অবস্থার উপরে আমাদের নজর দিতে হবে। যেমন ধরুন বিগত আমাদের প্রধান মন্ত্রী রাজীব গান্ধী ১৯৮৫ সালে যখন ক্ষমতায় যায় তখন ভারতবর্ষে মোট ফরেন এক্সচেঞ্জ রিজার্ভ ছিল ৭ হাজার ৪০ কোটি টাকার ইকুইভ্যালেন্ট। ৫ বছর রাজীব গান্ধী রাজত্ব করার পরে সেই পরিমাণ নেমে এসেছে ৫ হাজার ৩শত ৩১ কোটি টাকায়। আপনি কেন্দ্রীয় সরকারের সমালোচনা করুন, আমরাও সমালোচনা করছি। আপনি বলুন যে এই সমালোচনা করার নৈতিক যোগ্যতা কংগ্রেস দলের আসনে বসে আছে কিনা? বিগত ৫ বছর ধরে যে সরকার দেশের অর্থনীতিকে এই জায়গায় আনলেন সেই দলের প্রতিনিধি হিসাবে কেন্দ্রীয় সরকারের সমালোচনা করার নৈতিক অধিকার আছে কিনা? আজকে কোথায় নিয়ে গেছেন দেশটাকে আমি তার একটি উদাহরণ দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের নির্দিষ্ট কিছু সম্পদ থাকে। আপনি একটা কাল্পনিক পরিবেশের কথা কল্পনা করুন।

এই সরকারের কাছে বিভিন্ন পাওনাদাররা যে টাকা পাবে হঠাৎ যদি তারা ভারত সরকারের কাছে সেই টাকা দাবি করে অর্থাৎ সরকারের যে লায়েবিলিটিজ সেটা কালকের মধ্যে মিটিয়ে দিতে হবে তাহলে অবস্থাটা কি দাঁড়াবে? আপনি শুনলে আতঙ্কিত হবেন যে ভারত সরকারের লায়েবিলিটিজের তুলনায় অ্যাসেট ৭১ হাজার ৪ শত ৯৯ কোটি টাকা কম। কালকে যদি সমস্ত পাওনাদাররা দাঁড়িয়ে ভারত সরকারের কাছে দাবি করে যে আমাদের পাওনা মিটিয়ে দিতে হবে তাহলে সরকারকে বিকিয়ে দিলেও বাকি থাকবে ৭১ হাজার কোটি টাকার উপরে। নতুন সরকারকে আপনি সমালোচনা করুন। কিন্তু কংগ্রেসের চেয়ারে বসে নয়, সাধারণ মানুষ বা অন্য কোনও চেয়ারে বসে করুন। যে দল দেশের অর্থনীতিকে এই জায়গায় নিয়ে এসেছে সেই দলের কোনও যোগ্যতা নেই সমালোচনা করার। তারপরে খাদ্যশস্যের স্টকের কথা যদি ধরি তাহলে ১৯৮৭ সালের জানুয়ারিতে আমাদের খাদ্য শস্যের বিশেষ একটা অগ্রগতি ঘটেছিল। ২২.৮ মিলিয়ন টন আমাদের খাদ্য শস্যের স্টক ছিল। আজকে ১৯৯০ সালের জানুয়ারিতে অর্থাৎ রাজীব গান্ধীর কংগ্রেস শাসনের শেষ সময় পর্যন্ত সেই স্টক প্রায় অর্দ্ধেকে নেমে ১২.৬ মিলিয়ন টন হয়েছে। এই মূহূর্তে যে দেশের বুকে দাঁড়িয়ে আছেন সেই দেশের বৈদেশিক ঋণের পরিমাণ হচ্ছে ৩৮ হাজার ৮৩১ কোটি টাকা। এই বাজেট করার সময় এ বছর ভারত সরকারকে বাজেট করতে গিয়ে বিদেশ থেকে গ্রান্ট বা সাহায্য পাবার জন্য একটা প্রচেষ্টায় কাজ করতে হচ্ছে এবং সেই পরিমাণ হচ্ছে ৫ হাজার ৬৪১ কোটি টাকা এবং সবচেয়ে মজার ব্যাপার হচ্ছে যে ৫ হাজার ৬৪১ কোটি টাকা যা বিদেশি গ্রান্ট রাষ্ট্রীয় মোর্চা সরকার পাবে তার ৭০ পারসেন্ট চলে যাবে বিগত সরকারের যে ধার তার আসলের একটা অংশ, আর সুদ মেটাতে অর্থাৎ ৫ হাজার ৬৪১ কোটি টাকার মধ্যে ৩ হাজার ৯৩৩ কোটি টাকা চলে যাবে রাজীব গান্ধীর সরকার যা ধার করেছে তার আসলের একটা অংশ এবং ইন্টারেস্ট দিতে এবং ঐ আই.এম.এফ. থেকে যে স্পেশ্যাল লোন নেওয়া হবে তার ইন্টারেস্ট রিপেমেন্ট করার জন্য। কাজের এই পটভূমিকায় দাঁড়িয়ে একটা সরকার যখন বাজেট করছে সেই বাজেটে তার কিছু প্রতিফলন থাকতে বাধ্য। আমরা সমালোচনা করেছি, পেট্রোল, ডিজেলের দাম যেভাবে বেড়েছে, যেভাবে রেলের ভাড়া বেড়েছে তার সমালোচনা আমরা করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে এই সমালোচনা করতে গিয়ে আমাদের প্রতি মূহুর্তে মনে রাখতে হয়েছে, আপনাদের সরকার দেশটাকে এমন একটা অর্থনৈতিক ধংসস্তুপের মধ্যে দাঁড় করিয়েছিল, যখন থেকে মানুষের পক্ষে দাঁড়িয়ে অনেক কিছু কাজ করা অসম্ভব। মাননীয় অধ্যাপক্ষ মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় বললেন যেভাবে জিনিসপত্রের দাম বাড়ছে, তাতে দরের একটু উর্দ্ধ গতি হতে পারে। হ্যাঁ, আমি একমত আপনার সঙ্গে। কিন্তু আপনার কাছ থেকে কি এটা প্রত্যাশা করব না একজন ছাত্র হিসাবে যে আমাদের শিখিয়ে দেবার মতো ভঙ্গিতেও আপনি এই কথা বললেন, বিগত সরকার গত বছরের বাজেটের ঘাটতি, রিভাইজড এস্টিমেটে ১১ হাজার ৭৫ কোটি টাকায় তুলে নিয়ে গিয়েছিল, সেটাকে এবারের বাজেটে ৭ হাজার ২০৬ কোটি টাকায় নামানো হয়েছে। এই ৪ হাজার ২০০ কোটি টাকা ডেফিসিট মেক আপ করার ফলে দ্রব্যমূল্য বৃদ্ধির উপরে কিছু নেগেটিভ এফক্টে আসবে। জিনিসের দাম বাড়ার যে প্রবণতা ছিল, সেটাকে একটু চেপে দেবার একটা প্রচেষ্টা হবে। কোন যুক্তিতে দাঁড়িয়ে আপনি এই কেন্দ্রীয় সরকারের সমালোচনা করবেন? আমাদের যুক্তি আছে, আমাদের নৈতিক ভিত্তি আছে সমালোচনা করার। গত বছরের রিভাইজড এস্টিমেটে

আপনার সরকারের যা খরচ ছিল, তার ১৩.৪ পারসেন্ট ছিল ডেফিসিট। অর্থাৎ আপনি টাকা জোগাড় করতে পারেন নি। আর এবারের বাজেট এস্টিমেটে সেটা মধু দন্ডবতে নামিয়ে দিয়েছেন ৭.৬ পারসেন্টে। আপনার তো কোনও সমালোচনা করবার নৈতিক জায়গা নেই, কোনও রাজনৈতিক দিক নেই সমালোচনা করার। যে কাজ আপনারা করেছেন, তার মূল্য মেটাতে হচ্ছে নতুন সরকারকে। একটা অদ্ভুত কথা বললেন, এটা প্রত্যাশা করিনি আপনার কাছ থেকে, আপনি বললেন যে রাজ্য সরকারের জন্য ৩ কোটি টাকা মাত্র পড়ে আছে। হ্যাঁ, আমি আপনার সঙ্গে একমত। নতুন বাজেটের যা প্রপোজাল আছে তাতে রাজ্য সরকার গুলোর জন্য তিন কোটি টাকা মাত্র পড়ে থাকবে। আমি শুধু বিগত বছরের বাজেটের হিসাবটা আপনাকে একটু স্মরণ করিয়ে দেব। আপনার নিশ্চয়ই খেয়াল আছে যে নতুন বাজেট প্রস্তাবের যে বাড়তি টাকা আসবে, তার ডিভিসিবল পুলের মধ্যে ৩৮৪ কোটি টাকা রাজ্যের পাবার কথা ছিল, আমি শুধু আপনাকে স্মরণ করিয়ে দিই, সেই বাজেট পেশ হওয়ার দু' মাস আগে চিনি, কয়লা, স্টিল, এইগুলোর দাম বাড়িয়ে ১২৮৭ কোটি টাকা, বাড়তি টাকা আপনারা নিয়ে গিয়েছিলেন কেন্দ্রের পক্ষ থেকে। এটা যদি একসাইজ ডিউটি হত, রাজ্যের শেয়ার তাতে কত থাকত? ১২৮৭ কোটি টাকার ৫০ ভাগ রাজ্যের হাতে আসত। আপনি ৩৮৪ কোটি টাকা দিয়েছিলেন, কিন্তু নিয়ে চলে গেলেন ৬৫০ কোটি টাকা। এই সরকার তাও তিন কোটি টাকা আমাদের দিয়েছে। আপনি আসলে প্রকৃত প্রস্তাবে ৩৫০ কোটি টাকা নিয়ে চলে গিয়েছিলেন রাজ্যের কাছ থেকে। আমরা সমালোচনা করছি যে কর্পোরেট ট্যাক্স বাড়িয়ে ইনকাম ট্যাক্স কমানোর প্রবণতা রাজ্যগুলোকে বঞ্চনা করা এবং আপনি বক্তৃতা দিতে গিয়ে একটা কথা বললেন, যেটার মানে আমি বুঝতে পারলাম না। আপনি বললেন যে ইনকাম ট্যাক্স ফাইন্যান্স কমিশনের মাধ্যমে ৫০ পারসেন্ট থেকে ৮৫ পারসেন্ট তুলে দেওয়া হয়েছে। কাজেই রাজ্যের প্রতি কোনও বঞ্চনা অতীতে কংগ্রেস সরকার করেনি। আমি শুধু আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, কর্পোরেশন ট্যাক্স একটা সময় ইনকাম ট্যাক্সের ভেতর থাকত। এটাকে ভাগ করা হয়েছে এবং ইনকাম ট্যাক্স যা হয় তার পাঁচ গুণ হয় কর্পোরেট ট্যাক্স। সেই কর্পোরেট ট্যাক্স যা ডিভিসিবল পুলে যায় না। কাজেই প্রকৃত প্রস্তাবে আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, যে তথ্যটা আপনি উল্লেখ করেছেন, আসলে সেই তথ্যটা বঞ্চনাকেই প্রতিষ্ঠা করে, রাজ্য সরকারের প্রতি কোনও শুভ মনোভাবের প্রতিষ্ঠা করে না। আমাদের একজন বিরোধী সদস্য জিজ্ঞাসা করলেন, এটা কি বাজেট? এটা পশ্চিমবাংলার বাজেটের আলোচনা এবং কেন্দ্রীয় সরকারের টাকার উপর যেহেতু এই রাজ্যের বাজেট নির্ভরশীল, কেন্দ্রীয় বাজেট সম্পর্কে প্রারম্ভিক কিছু না বলে রাজ্য বাজেটের কথা বলা যায় না। আপনি বলছেন ৩ কোটি টাকা মাত্র বেড়েছে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এইগুলো তো অংকের ফাঁদের মধ্যে নিজেদের জড়িয়ে ফেলা। আপনি যদি তিন কোটি টাকা বলেন, আমি অংক কষে দেখিয়ে দেব, গত বছর রাজীব গান্ধীর বাজেটে ৩৫০ কোটি টাকা মাইনাস ছিল রাজ্য বাজেটে। কিন্তু প্রকৃত প্রস্তাবটা কি? ডিভিসিবল পুলে আমাদের ট্যাক্স পশ্চিমবাংলায় গত বছরের থেকে বেড়েছে না কমেছে? আপনি একবারও উল্লেখ করলেন না যে, বিগত বছরে কেন্দ্রীয় সরকারের বাজেট থেকে ইনকাম ট্যাক্স বাবদ আমরা যে টাকা পেয়েছিলাম এ বছর তার চেয়ে ৪৩% বেশি টাকা পাব। আমরা এস্টেট ডিউটি হিসাবে যে পরিমাণ টাকা পেয়েছিলাম তার চেয়ে ৬% টাকা বেশি পাব ডিভিসিবল

[3-40 — 3-50 P.M.]

পুলের অংশ হিসাবে এবং অ্যাডিশন্যাল এক্সাইজ ডিউটিতেও ৪% টাকা বাড়বে। টোটাল হিসাব করলে গত বছর কেন্দ্রীয় সরকারের ডিভিসিবল পুল থেকে আমরা যে পরিমাণ টাকা পেয়েছি সেই পরিমাণের ওপর এবারে আমরা আরও ১৩৭ কোটি টাকা বাড়তি পেতে চলেছি। সুতরাং কেন আমরা অপেক্ষা করব না? আপনি যে কথা বলেছেন, সবুরে মেওয়া ফলে। আপনি ঠিকই বলেছেন। আমরা পাঁচ বছর ধরে অপেক্ষা করেছি। কেন্দ্রীয় সরকারকে পাল্টে দেবার জন্য। কেন্দ্রে যে সরকার ছিল তাকে পাল্টাবার জন্য পাঁচ বছর অপেক্ষা করেছি, সবুরে মেওয়া ফলেছে। অন্তত পক্ষে ডিভিসিবল পুল থেকে আমরা ১৩৭ কোটি টাকা বাড়তি পাচ্ছি। আমি মৃত্যুঞ্জয়বাবুকে বলছি, স্যার, আপনি যদি রাজ্যের স্বার্থের কথা বিবেচনা করেন, আপনি নিশ্চয়ই আমার সাথে নৈতিক দিক দিয়ে একমত হয়ে বলবেন যে, অতীতের কেন্দ্রীয় সরকার অপেক্ষা বর্তমানের কেন্দ্রীয় সরকার ক্ষমতায় থাকা রাজ্যের পক্ষে অনেক শুভ। স্যার, এবার আপনি প্ল্যানিং-এর দিকে একটু দেখুন। স্যার, আপনি প্ল্যানিং-এর ব্যাপারেও উল্লেখ করেছেন আমি অবশ্যই স্বীকার করব যে, আপনি একটা সঠিক মন্তব্য করেছেন। আমি আপনার ঐ মন্তব্যের সঙ্গে একমত। আপনি বলেছেন, নিজের পায়ে দাঁড়িয়ে বাজেট করার একটা প্রতিফলন মাননীয় অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাবের মধ্যে আছে। তবে এটা তেমন কিছু নয়, যে গৃহস্থের বাড়িতে ২/৩বার চুরি হয়ে গেছে তাকে সজাগ হয়ে ঘুমাতে হয়। গত ৪০ বছর ধরে রাজ্যের ওপর কেন্দ্রের যে ভূমিকা ছিল তাতে আমাদের নিজের পায়ে দাঁড়াবার অভ্যাস হয়ে গেছে। স্যার আপনি যদি প্ল্যনিং-এর দিকে দেখেন তাহলে নিশ্চয়ই আমার সাথে দ্বিমত পোষণ করবেন না যে, গত বছর আমরা পরিকল্পনা খাতে ১১১৫ কোটি টাকা বার্ষিক যোজনার পরিমাণ ছিল, যার মধ্যে সেন্ট্রাল অ্যাসিস্টেন্স ছিল ৩২৫ কোটি টাকা। আবার এই ৩২৫ কোটি টাকার মধ্যে গ্রান্ট ছিল মাত্র ৯৭ কোটি টাকা। স্যার, আপনিই বলুন একটা রাজ্যের যেখানে পরিকল্পনা ১১১৫ কোটি টাকার সেখানে সে তার ১০%ও গ্রান্ট পাচ্ছে না। মাত্র ৯৭ কোটি টাকার গ্রান্ট পাচ্ছে। স্যার, আপনিই বলুন এটা কি কেন্দ্রীয় সরকারের বঞ্চনা নয়? কেন্দ্রীয় সরকার বঞ্চনা করে নি? আপনি বলবেন—নতুন সরকার তো আপনাদের বন্ধু সরকার। হ্যাঁ, আমরা নতুন সরকারকে বন্ধু সরকার বলছি, কিন্তু কেন? প্রধানমন্ত্রীর চেয়ারে যিনি আছেন তার মুখের দিকে তাকিয়ে নয়। বিগত কেন্দ্রীয় সরকার পরিকল্পনা খাতে যেখানে মাত্র ৯৭ কোটি টাকা আমাদের দিয়েছিলেন সেখানে এই সরকার আমাদের ২৪৫ কোটি টাকা দিয়েছেন। অর্থাৎ ১৫১% কেন্দ্রীয় গ্রান্ট বেড়েছে আমাদের রাজ্যের ক্ষেত্রে। আমাদের এই রাজ্যের মানুষ, যারা আমাদের এই রাজ্যকে ভালোবাসেন তারা নিশ্চয়ই দু' হাত তুলে সাধুবাদ জানাবেন কেন্দ্রীয় সরকারকে। যে বঞ্চনা ৪০ বছর ধরে চলছিল সেই বঞ্চনার অবসানে একটা প্রকৃত প্রক্রিয়া শুরু হয়েছে। স্যার, আপনাদের সরকার যে ৩২৫ কোটি টাকা দিয়েছিল তার মধ্যে ২২৭ কোটি টাকাই দিয়েছিল ধার হিসাবে এবং সেখানে ইন্টারেস্টের রেট রাজ্যের সঙ্গে আলোচনা করে ঠিক করে নি, তারা নিজেরাই ৯.৭৫% রেট ঠিক করে দিয়েছিল। খোলাবাজারের রেট আর রাজ্যগুলিকে দেয় কেন্দ্রীয় সরকারের ধারের সুদের রেট একই। এইভাবে আপনারা রাজ্যের অর্থনীতিকে কোন জায়গায় নিয়ে গেছেন! কাজেই আমরা সমর্থন করছি নতুন কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতির শুভ প্রবণতাকে এবং তাকে আমরা উৎসাহ দিতে চাই। আমাদের রাজ্যের ক্ষেত্রে

কেন্দ্রীয় অনুদান ৫৪.৭১% বেড়েছে। সেদিক থেকে আমরা নতুন কেন্দ্রীয় সরকারের বাজেটকে সাধুবাদ জানাচ্ছি। আপনারা ডিসেন্ট্রালাইজেশনের কথা বলেন। আমরাও ডিসেন্ট্রালাইজেশনের কথা বলি। আপনি কতগুলি তথ্য তুলে দেখাবার চেষ্টা করলেন যে এটা কেবল বামফ্রন্টের আমলে হয় নি। আমি শুধু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে আপনাকে সামান্য ভাবে আমাদের দৃষ্টিভঙ্গির ক্ষেত্রে বলতে পারি ডিসেন্ট্রালাইজেশন হয়েছে ইকনমিতে। কিন্তু এটা ডঃ অসীম দাশগুপ্তের কোনও কৃতিত্ব নয়, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর এতে কোনও কৃতিত্ব নেই, একটা সুনির্দিষ্ট রাজনৈতিক আদর্শ থেকেই আমরা এটা করতে পেরেছি এবং করছি। আপনি স্যার, যে তথ্যের উল্লেখ করেছেন তাতে বলেছেন যে, অল্প সংখ্যক মানুষের হাতে বেশি পরিমাণ জমি জমে আছে এবং আপনি সর্বভারতীয় চিত্রটির এখানে উল্লেখ করেছেন। অবশ্যই এ নিয়ে বিতর্ক করার কিছু নেই। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে চিত্রটা বিপরীত। এখানে অনেক সংখ্যক গরিব মানুষের হাতে ৭০% জমির মালিকানা চলে গেছে। আপনারাই বড় চাষীদের দিকে তাকিয়ে সেন্ট্রালাইজড পরিকল্পনা করেছেন। আর যদি অসংখ্য ল্যান্ড হোল্ডার, অসংখ্য গরিব মানুষের উন্নতি করবার ইচ্ছা নিয়ে আপনি যদি বাজেট করতে চান, বাজেট ডিসেন্ট্রালাইজেশন না করে, প্ল্যানিং-এর ডিসেন্ট্রালাইজেশন না করে কিছুতেই গরিব মানুষের উপকার করতে পারবেন না। প্রশ্নটা কোনও একজন ব্যক্তি বিশেষের ডিসেন্ট্রালাইজেশন বা প্ল্যানিং-এর কথা বলছি তা নয়, এটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গির বিষয়। অল্প কিছু মানুষের উপকার করতে গেলে তার একটা সেন্ট্রালাইজ দৃষ্টিভঙ্গিই যথেষ্ট, পরিকল্পনার একটা কেন্দ্রগত রূপই যথেষ্ট। কিন্তু অসংখ্য মানুষের, অসংখ্য স্তরের মানুষের উপকার করতে গেলে আপনার ডি-সেন্ট্রালাইজেশন পরিকল্পনা হওয়া ছাড়া দ্বিতীয় কোনও রাস্তা নেই। এটা একজন মন্ত্রীর উদ্ভাবন নয়, আমাদের বামফ্রন্ট সরকারের রাজনৈতিক তত্ত্বের উপর দাঁড়িয়ে বাজেটের এই দৃষ্টিভঙ্গি তৈরি হয়েছে। আপনি উল্লেখ করেছেন—আপনাকে সাধুবাদ জানাব—খাদ্যের উৎপাদন বেড়েছে, কৃষি উৎপাদন বেড়েছে। কিন্তু বেড়েছে কিসের জন্য? বেড়েছে পরিকল্পনার এই দৃষ্টিভঙ্গি আছে বলে। আপনি অনেকগুলি কথা বললেন, যে অন্যান্য রাজ্য থেকে আমরা নাকি পিছিয়ে পড়ছি। কিন্তু আপনি তো একথা উল্লেখ করলেন না, ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় এখানকার কৃষি মজুরেরা অনেক বেশি মজুরি পায়? দরকার তো ১৭টা, আপনি সব মিলিয়ে হিসাব করুন? আপনি ইরিগেশন নিয়ে সমালোচনা করলেন, কিন্তু একবার তো উল্লেখ করলেন না তিস্তা প্রকল্পের অতীতের কেন্দ্রীয় সরকারের কি ভূমিকা ছিল? আপনি নিশ্চয়ই আমাদের অর্থমন্ত্রীর দেওয়া এই তথ্যের বিরোধিতা করবেন না যে, স্মল ইরিগেশনের ক্ষেত্রে সেভেন-ফাইভ ইয়ার প্ল্যানে আমাদের যে অ্যানুয়াল টারগেট ছিল ২০ পারসেন্ট, সেটা আমরা অতিক্রম করে গেছি, ২৫ পারসেন্ট? আপনি নিশ্চয়ই আমার সাথে একমত হবেন, আপনি সবগুলি বিষয় একসাথে যোগ করুন, দেখবেন, মজুরি বেড়েছে, ইরিগেশন বেড়েছে, আপনার খাদ্যের উৎপাদন বেড়েছে ক্ষমতার ডি-সেন্ট্রালাইজেশন করা হয়েছে-এর অবশ্যম্ভাবী ফল হচ্ছে, পশ্চিমবাংলার গ্রামীণ মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটেছে এবং তাদের ক্রয় ক্ষমতা বেড়েছে। আপনি একজন প্রাজ্ঞ অধ্যাপক, আমি সময় পেলে আপনার অভিমত চাইতাম। এই সমস্যা আমার মনে হচ্ছে, আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে প্রশ্ন হিসাবে এটা পেশ করতে চাই যে গ্রামীণ মানুষের কাছে যে বাড়তি পয়সা এসেছে এবং এরফলে তাদের যে ক্রয়-ক্ষমতা বেড়েছে এর সাথে সমানতালে কেন

[3-50 — 6-00 P.M.] [Including Adjournment]

আমাদের শিল্পগত ডেভেলপমেন্ট হচ্ছে না, কেন আমাদের ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেটেরে সাথে এই গ্রোথ রেটের মধ্যে কিছুটা ফারাক থেকে যাচ্ছে? গতকাল সুদীপবাবু আলোচনা করবার সময়ে একটি কথা বললেন যে, পশ্চিমবাংলার পক্ষে লজ্জাকর একটা বিষয় যে এখানে বাইরের থেকে যে ট্রাকগুলি ঢুকছে তার উপর ট্যাক্স বসাতে গেলে হাইকোর্ট হচ্ছে, এইরকমের একটা কিছু বললেন, পশ্চিমবাংলায় তাদের মার্কেট প্রোটেক্ট করার চেষ্টা করছেন—এইরকম খারাপ কাজ করা উচিত নয়—ঠিক হুবহু কথাটা আমি মনে করতে পারছি না, তবে এইরকম ধরনের কিছু একটা কথা গতকাল মাননীয় সদস্য সুদীপবাবু বললেন। আমি মূলগতভাবে তার এই কথাটার বিরোধিতা করতে চাই। পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতির উন্নয়নের ভিত্তির উপর দাঁড়িয়ে আপনাকে যদি শিল্পে ডেভেলপমেন্ট করতে হয়, পশ্চিমবাংলার উৎপাদিত শিল্পজাত পণ্যকে কিছুটা তো প্রোটেকশন দিতেই হবে এবং এই প্রোটেকশন না দিতে পারলে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে যে জোয়ার এসেছে তা শহরের বা শিল্পের অর্থনীতির ক্ষেত্রে ট্রানস্লেট করতে পারবেন না এবং এই দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়েই আমরা বলেছি কনসাইনমেন্ট ট্যাক্স সম্বন্ধে। এটা আমাদের দীর্ঘদিনের বক্তব্য। আগেকার প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী নৈতিকভাবে এই ব্যাপারে একমত হয়েছিলেন আমাদের মুখ্যমন্ত্রীর সাথে অলোচনা করতে গিয়ে। আমাদের নতুন কেন্দ্রীয় সরকারের কাছে যে ৪৭ দফা দাবি আমাদের রাজ্য সরকার পেশ করেছেন তার মধ্যে দু' নম্বর দাবি কনসাইনমেন্ট ট্যাক্সের বিষয়ে এই পারস্পেকটিভে গুরুত্বপূর্ণ। গুরুত্বপূর্ণ ফ্রেট-ইক্যুইলাইজেশন পলিসি, সেটা তুলে নেওয়ার কথাও বলা হয়েছে। আজকে সামগ্রিকভাবে আলোচনা করার প্রয়োজন যে নতুন গ্রামীণ অর্থনৈতিক জোয়ারকে আমরা কি করে শিল্পের ক্ষেত্রে পরিচালনা করব? এটা যদি আমরা না করতে পারি, যে বেকার সমস্যা নিয়ে আমরা সবাই চিন্তিত, বেকারদের নিয়ে আলোচনা করছি, জাতীয় সসমা বলে সবাই গ্রহণ করে নিচ্ছি কিন্তু এই সমস্যার কোনও ইতিবাচক দিকে যেতে পারছি না যদিও সুনির্দিষ্টভাবে সুনির্দিষ্ট তথ্যে এটা দেখা দিচ্ছে। বিগত ৩ বছরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে থেকে লাইফ রেজিস্টার্ড বেকারের সংখ্যা কমাবার একটা প্রবণতা লক্ষ্য করা যাচ্ছে। ১৯৮৭ সালে যা ছিল ৪৫.৭৭ লক্ষ, ১৯৮৯ সালের জানুয়ারিতে তা হয়েছে ৪৩.২৪ লক্ষ। এর কিছু কারণ আছে। ইতিমধ্যে অর্থকরী অন্যান্য প্রকল্পগুলি এসেছে, কিছু অ্যাসিস্টেন্স দেওয়া হচ্ছে তবে আনএমপ্লয়েড ইউথদের কাছে তা যথেষ্ট নয়। নির্দিষ্ট কোটা করে এটা কমাতে হবে। কিন্তু একটা রাজ্য সরকারের পক্ষে ৪০ লক্ষ বেকারের সংখ্যা যথেষ্ট কাজেই শিল্পের উন্নতি না হলে আমরা এই সমস্যার মোকাবিলা করতে পারব না। এই ক্ষেত্রে আপনাদের কাছে আমার একটি আবেদন এই যে, বিগত কেন্দ্রীয় সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে এই বিষয়গুলি দেখতেন সেই দৃষ্টিভঙ্গিকে মেনে নেবেন না। আমি আপনাদের অর্থমন্ত্রীর বক্তব্য তুলে ধরছি। তিনি বলেছিলেন, জহর রোজগার প্রকল্পে ৪ কোটি গরিব পরিবারের অন্তত একজনকে ৫০ অথবা ১০০ দিনের কাজ দেওয়া হবে। এটা মাননীয় রাজীব গান্ধী মহাশয়ের বক্তব্য। কিন্তু এটা করতে গেলে ৩০ কোটি ম্যানডেজ তৈরি হওয়া দরকার। কিন্তু আপনাদের ইকনমিক সার্ভে বলছে ডিসেম্বর পর্যন্ত ৪৯ কোটি ম্যানডেজ হয়েছে। ভোটের আগে ভোট নেবার জন্য বললেন গোটা বছরে ৩৩০ কোটি ম্যানডেজ তৈরি করব আর তৈরি করলেন মাত্র ৪৯ কোটি। পশ্চিমবঙ্গের মধ্যে অল-ইন্ডিয়া অ্যাভারেজ টারগেট ছিল ৭০ পারসেন্ট ক্রস করতে

হবে অথচ ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গ ৭৮ পারসেন্ট করেছে—ন্যাশনাল অ্যাভারেজ টারগেটে আমরা এগিয়ে ছিলাম। কাজেই সেই দৃষ্টিভঙ্গিতে সততার সঙ্গে সমস্যাগুলি দেখুন, রাজনৈতিক ভাঁওতার দৃষ্টিভঙ্গি নিয়ে সমাধানের চেষ্টা করবেন না। ন্যাশনাল টারগেটের ক্ষেত্রে নতুন সরকারের সততা পশ্চিমবঙ্গের অর্থনৈতিক ক্ষেত্রে একটা নতুন জোয়ার আনতে পারে। এই বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 6 P.M.)

**After adjournment**

[6-30 — 6-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ বিরতির পর আবার বাজেট বিতর্ক শুরু হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের যে বাজেট বরাদ্দ এই সভায় পেশ করেছেন তার উপর আমাদের বক্তা অধ্যাপক মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় বক্তব্য রেখেছেন, তার সঙ্গে যুক্ত করে কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় আমি আলোকপাত করার চেষ্টা করছি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বরাদ্দের বক্তব্য রাখতে গিয়ে প্রথম কয়েকটি ছত্রে সার্বিক সর্বভারতীয় অর্থনীতি, কি অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্যকে বাজেট পেশ করতে হয়, কেন্দ্রের অর্থনীতি উন্নয়নের মাপকাঠি, রাজ্যের ভাবনা, বর্তমান পরিস্থিতি এই সব অবতারণা করেছেন। এটা মন্ত্রী অসীম দাশগুপ্তের বাজেট, সরকারের বক্তব্য তার বক্তব্যের মাধ্যমে প্রকাশিত হয়েছে। আমি একটা পয়েন্টে কনফিউজড হয়ে যাচ্ছি কেন্দ্রীয় বাজেট আগে পেশ হবার পর রাজ্যের বাজেট পেশ হয় এবং আমি বলতে বাধ্য হচ্ছি কেন্দ্রের বাজেট আগে নিয়ে এসেছেন, দৃষ্টিভঙ্গি আগে নিয়ে এসেছেন পরে তার নিজের বক্তব্যে গিয়েছেন। স্বাভাবিক কারণে কিছু উত্তর দিতে হয়। আমার হাতে যে পত্রিকা আছে সেটা সংবাদের বুর্জোয়া পত্রিকা নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মুখপত্র এবং আমি যে সংবাদের কথা বলছি সেটা কোনও স্টাফ রিপোর্টারের সংবাদ নয়, মাননীয় অর্থমন্ত্রীর নিজের সাইন্ড আর্টিকেল। ডক্টর অসীম দাশগুপ্ত মহাশয় কেন্দ্রীয় সরকারের বাজেট-এর ঠিক পরের দিন তিনি বলেছেন সেখানে যে এই বাজেটে কমবে মূল্যবৃদ্ধি বাড়বে কর্মসংস্থান। ডক্টর অসীম দাশগুপ্তের সাইন্ড আর্টিকেল। এবার বলি তার বাজেটে তিনি কি বলেছেন। তিনি বলেছেন "এই প্রস্তাবগুলি এবং পরোক্ষ করের ওপর নির্ভরতা বজায় রাখা দেখে মনে হচ্ছে এই বিষয়গুলির ক্ষেত্রে আগেকার আমলের পরিস্থিতি থেকে যে প্রয়োজনীয় পরিবর্তন আশা করা হয়েছিল, তা এখনও শুরু হয় নি"। আরও গুরুত্বপূর্ণ যেটা বলা হয়েছে যে " বাজেট ঘাটতি কমানোর দিকে প্রচেষ্টা নেওয়া হয়েছে ঠিকই কিন্তু ঘাটতি কমানোর প্রচেষ্টা হয়েছে ডিজেল ও পেট্রোলের দাম বৃদ্ধি করে এবং লোহা ও ইস্পাতের মতো শিল্পের মূল্য কাঁচা মালের উপর শুল্ক বৃদ্ধি করে। এই দাম শুল্কের বৃদ্ধির এবং তার আগে রেল বাজেটের মাসুল বৃদ্ধি, একত্রিত হয়ে মূল্যবৃদ্ধির উপর প্রতি স্তরে চাপ সৃষ্টি করবেই"। আমরা কোন অসীম দাশগুপ্তের কথা ধরব? পার্টির অসীম দাশগুপ্ত গণশক্তিতে সাইন্ড আর্টিকেল বের করবেন আগামী দিনে মূল্য বৃদ্ধি কমবে, কর্মসংস্থান বাড়বে। মন্ত্রী অসীম দাশগুপ্ত-এর বক্তব্য বিধানসভায় ছাপার হরফে বেরুচ্ছে, প্রতি স্তরে চাপ থাকবে। এ তো ডাবল স্ট্যান্ডার্ড অসীম দাশগুপ্ত। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি এই ব্যাপারে ক্লারিফিকেশন ডিম্যান্ড করছি। তিনি দলীয় মুখপত্রে সাইন্ড আর্টিকেল লিখলেন, সাধারণ

[6-40 — 6-50 P.M.]

মানুষকে প্রবঞ্চনা করলেন। আর এখানে দেখছি তিনি বলছেন কেন্দ্রীয় সরকার-এর কথা! কেন্দ্রীয় সরকারের কথা এখানে তো আপনাদের স্বীকার করতে হবে? সেই সরকার সম্পর্কে আপনাকে স্বীকার করতেই হবে, সেই সরকারের মন্ত্রিত্ব আপনারা গ্রহণ করেন নি ঠিকই, কিন্তু কেন্দ্রীয় সরকারের যে নীতি, আপনাদের সরকারেরও সেই একই নীতি। আপনি যদি মনে করেন বর্তমান কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতি অনুসারে চললে পশ্চিমবঙ্গ স্তরে, সারা ভারতবর্ষের বুকে চাপ সৃষ্টি করবে, তাহলে তাঁদের কাছ থেকে আপনাদের সমর্থন সরিয়ে আনুন? আপনার লেখনীর মধ্যে দিয়ে এবং বক্তব্যের মধ্যে দিয়ে সারা ভারতবর্ষে প্রতিষ্ঠিত করুন—আগে যে রকম করতেন শত্রু সরকারের বিরুদ্ধে? বন্ধু সরকার বলবেন একদিকে, আবার গণশক্তি পত্রিকাতে সাইন্ড আর্টিকেল বের করবেন, এই ডাবল স্ট্যান্ডার্ড ভূমিকা, বাই ফেস পার্সোনালিটি, এ কেমন ব্যাপার! আমরা আপনার কাছে এটা আশা করিনি। মার্কসবাদী পার্টির অনেকেই এটা করেন, কিন্তু ডঃ অসীম দাশগুপ্ত, কলকাতা বিশ্ববিদ্যালয়ের খ্যাতনামা অধ্যাপক ম্যাসাচুসেটস্ ইউনিভার্সিটির তিনি একজন বিখ্যাত ছাত্র, তার কাছে এই ডাবল স্ট্যান্ডার্ড ভূমিকা, তার এই বাই ফেস পার্সোনালিটি আমরা দেখব, এটা আমাদের খুব ব্যথিত করেছে। আপনি মার্কসবাদী পার্টির যে ধাপ্পা সেটা রপ্ত করেছেন, এই দু'বছরের মধ্যে তা প্রতিষ্ঠিত হয়েছে। কেন্দ্রীয় বাজেটের বক্তব্য এসে যায় ১লক্ষ ৭৯০ কোটি টাকার ট্যাক্সেশন তা কি অতীতে হয়েছে? এরসঙ্গে ৬০০ কোটি টেলিফোন যুক্ত করবেন। এরসঙ্গে যুক্ত করবেন দু' হাজার কোটি টাকা পেট্রোল-ডিজেল এবং একশ কোটি টাকা রেলের মাসুল (ভাড়া)-এর কথা। এই ভাবে দেখবেন এসে যাচ্ছে সাড়ে চার হাজার কোটি টাকা। আপনারা এবং কেন্দ্রীয় সরকারের নেতারা বলার চেষ্টা করছেন এক হাজার কোটি টাকার ওভার ট্যাক্সেশন হবে না। এক হাজার কোটি টাকার ডেফিসিট অথচ সারা দেশে ওভার ট্যাক্সেশন হবে না। এই সঙ্গে সঙ্গে মারাত্মক একটা কথা আপনাদের বন্ধু সরকার বললেন যে, কৃষিঋণ মুকুব করে দেবেন। প্রিলিমিনারি অ্যাসেসমেন্টে, ব্যাঙ্কিং সেক্টর থেকে জানা গিয়েছিল যে সারা ভারতবর্ষে দশ হাজার টাকার ঋণ যদি মুকুব করতে হয় তাহলে লাগবে চোদ্দ হাজার কোটি টাকা। কিন্তু সেখানে কেন্দ্রীয় বাজেটে যে অ্যালটমেন্ট করা হয়েছে, তা হচ্ছে এক হাজার কোটি টাকা। যদি ধরে নিই যে আপনারা সারা ভারতবর্ষে কৃষকের ঋণ মুকুব করে দেবেন তাহলে আউটস্ট্যান্ডিং ফিগার থেকে দেখা যাচ্ছে তের হাজার কোটি টাকা লাগবে। তাহলে বলুন, আপনি সত্যি কথা বলছেন, না আপনাদের বন্ধু সরকার সত্যি কথা বলছেন? যদি সত্যি কথা বলেন তাহলে ১৩০০০ কোটি টাকার ডেফিসিট যুক্ত করতে হবে। এই হিসাবে সাড়ে চার হাজার কোটি টাকা এবং তের হাজার কোটি টাকা, মোট সতের হাজার কোটি টাকা ডেফিসিট হয়ে কেন্দ্রীয় বাজেট—হিডন বাজেট নিয়ে যাত্রা শুরু করেছেন, এটাই সত্য। এর সাথে যুক্ত হল পশ্চিমবঙ্গ সরকারের প্রকৃত অর্থে ডেফিসিট বাজেট। কারণ আপনি একটি অঙ্গ রাজ্যের অর্থমন্ত্রী, ভারতবর্ষের বাইরের কেউ নন। আপনার সুন্দর বাচনভঙ্গি, নম্রতার মধ্যে দিয়ে তুলে ধরার চেষ্টা করেছেন যেটা তা কিন্তু ধরা পড়ে গেছে। এটা একটি মারাত্মক ব্যাপার, আপনি এটিকে আমাদের কাছে এক্সপ্লেন করার চেষ্টা করবেন। আপনি আপনার বক্তৃতায় বারবার বলার চেষ্টা করেছেন যে কনসেপ্ট অফ লেফট ফ্রন্ট গভর্নমেন্ট-এর মূল ভিত্তিটা গ্রামীণ অর্থনৈতিক পরিকল্পনার বিকেন্দ্রীকরণ। স্মল এবং

মার্জিনাল ফারমারস ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের যদি ঠিকমতো যন্ত্রপাতি এবং উপাদান দেওয়া যায় তাহলে ভূমি সংস্কারের কাজটাকে ঠিকমতো এগিয়ে নিয়ে যাওয়া যাবে। এবং সেই পথে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টাটাকে আমরা সার্থক বাজেট পরিকল্পনার রূপায়ণ বলব। এই কথাটি আপনার মুখ থেকে গত ৩ বছর ধরে শুনে আসছি। এর বিরুদ্ধে আমি বারে বারে বলার চেষ্টা করেছি যে, এটা আপনার জাগলারি অফ ওয়ার্ডস এবং ডিসপ্লে অফ ডিফারেন্ট ফলস স্ট্যাটিসটিক্স। আসলে পশ্চিমবঙ্গের চিত্র তা নয়, চিত্রটা এই যে গতকাল মাননীয় স্পিকার মহাশয়ের কাছে থেকে যে অডিট রিপোর্ট পেয়েছি তাতে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অফ ইন্ডিয়া যে রিপোর্ট দিয়েছেন সেটা পড়ে শোনাচ্ছি। ওই সি এ জি রিপোর্ট অলরেডি প্লেসড হয়ে গেছে।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** সি এ জি রিপোর্ট হাউসে পড়া যায় না।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** এই সি এ জি রিপোর্ট অলরেডি প্লেসড হয়ে গেছে। সেই রিপোর্টে বলেছে 45 per cent of the Central assistance and 22 per cent of the State plan assistance remain unutilised.

**Mr. Speaker:** Dr. Bhunia CAG Report cannot be discussed now, I am sorry.

**ডাঃ মানস ভুঁইয়াঃ** আমি তো স্যার বিষয়টা নিয়ে এনলাইটেন করছি।

**মিঃ স্পিকারঃ** আপনি একজন সিনিয়র মেম্বার হয়ে এইভাবে এনলাইটেন করার কোনও যুক্তি নেই। এতে ম্যাটার এক্সপাঞ্জ হয়ে যেতে পারে।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** আমি তো স্যার, জাস্ট এনলাইটেন করছি। I am not going into discussion the topics. মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দাবি করেন আমরা অধিকাংশ ক্ষেত্রে সাফল্যের সঙ্গে এগিয়েছি কিন্তু আমার কাছে একটা তথ্য আছে, তাতে দেখা গেছে এক একটা জেলার যে সার্ভে হয়েছে, সেই সার্ভে অনুসারে ১৯ হাজার ফ্যামিলিকে আই আর ডি পিতে আনা হয়েছে। তাতে আমরা দেখছি ৩ হাজার ফ্যামিলি আনস্টেবেল্ আর বাকি এমন সব ফ্যামিলি ধরা হয়েছে যারা অ্যাবাভ পভার্টির লাইনে আছেন। যাদের দুটো করে বাড়ি আছে, সিনেমা হল এবং ৪টে করে বাস প্রভৃতি আছে। এইভাবেই আপনারা গ্রামীণ অর্থনীতির উন্নতি করবেন? আপনারা তো ডিসেন্ট্রালাইজড মেশিনারি পছন্দ করেন কিন্তু এই কি তার পরিণতি? আপনারা আত্মসন্তুষ্টিতে ভুগতে পারেন কিন্তু পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের বাস্তব চিত্র তা বলে না। আমি একটা ডাটা দিচ্ছি সিলেকশন অফ বেনিফিসিয়ারির, এর ইউটিলাইজেশন সার্টিফিকেট শতকরা ৬০ ভাগ ক্ষেত্রে পাইনি। আপনাদের পঞ্চায়েতের চিত্রটা কি? পশ্চিমবঙ্গে ১৬টি জেলা পরিষদের ৮০ ভাগ অডিট রিপোর্ট এখনও আপনাদের কাছে এসে পৌঁছায় নি। আপনারা পঞ্চায়েত দপ্তরকে বারেবারে তাগাদা দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত রিপোর্ট পৌঁছাতে পারেনি। কারণ এই পঞ্চায়েত দুর্নীতিতে নিমজ্জিত। তারা এখনও ফলস ইউটিলাইজেশন সার্টিফিকেট তৈরি করতে পারছে না। সুতরাং আজকে দীর্ঘ ১৩ বছরে ১৬টি জেলা পরিষদের এখনও অবধি কাজের হিসাব দিতে পারেনি। আপনি বলার চেষ্টা করেছেন যে গ্রামে রুর‍্যাল বায়াসড অর্থাৎ গ্রামভিত্তিক একটা চিন্তাধারা নেবার প্রয়াস শুরু

হল। এটা কি আপনার সত্যি কথা অসীমবাবু? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জহর রোজগার যোজনা নিয়ে অনেকে সমালোচনা করেছিলেন, এটা নাকি একটা নির্বাচনী ছলনা বলে দেওয়াল লিখন হয়েছিল। লোকসভার নির্বাচনের আগে রাজীব গান্ধীর একটা নাকি নির্বাচনী ছলনা। একথা দেওয়ালে লেখা হয়েছিল। আপনি লেখেন নি কিন্তু আপনার কমরেড বন্ধুরা লিখেছিলেন। আপনি কিন্তু এই যোজনাকে গুরুত্ব দিয়ে অনুভব করেছিলেন যে এটা সত্যিকারের যোজনা এবং সেইজন্যই ২২০০ কোটি টাকা অ্যালটমেন্ট করা হল ১৯৮৯-৯০ ফিনান্সিয়াল ইয়ারে। অর্থমন্ত্রী সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে ২ হাজার ২০০ কোটি টাকা চাইলেন। গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার জন্যে। সেইজন্য এন আর ই পি এবং আর এল ই জি পিকে আর বেশি করে যুক্ত করার চেষ্টা করলেন। তারজন্যই ৫৫২ লক্ষ শ্রমদিবস আপনি সৃষ্টি করলেন। সুতরাং প্রত্যক্ষভাবে জহর রোজগার যোজনাকে গ্রহণ করতে না পারলেও অন্তরে এর গুরুত্ব অনুভব করার জন্যে এই যোজনাকে অ্যাকসেপ্ট করলেন। বাইরে যতই বলে বেড়ান না কেন যে এটা নির্বাচনী ছলনা কিন্তু আপনার কাজের মধ্যে রাজীব গান্ধীর চিন্তাধারাকে উপলব্ধি করলেন। আগে যে টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসে রাইটার্স বিল্ডিংসে ৩ মাস, জেলা পরিষদে ৪ মাস এবং পঞ্চায়েত ৪ মাস পড়ে থাকত এবং তারপরে সেই টাকা পঞ্চায়েতের সদস্যরা পার্সোনাল লেজার ফান্ডে রেখে সুধ খাটাতেন। সেখানে ৪৫ হাজার গ্রামে সরাসরি কেন্দ্র থেকে অর্থ ব্লক এবং জেলাতে দিয়ে দেওয়ার নামই হল জহর রোজগার যোজনা। আজকে আপনি ক্লেম করেছেন অনেক পাওয়া গিয়েছে অর্থাৎ এই যে রুর‍্যাল বায়াস, এই যে গ্রামীণ চিন্তা ধারা-এর দ্বারা যে গ্রামীণ অর্থনীতিকে তুলে ধরার একটা প্রয়াস এটা তো অনেক দিন শুরু হয়েছে। এই প্রয়াস তো '৮০ সাল থেকে আই.আর.ডি.পি., এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি., ডি.এ.ডি.পি.-র মধ্যে দিয়ে শুরু হয়েছে। এই সত্যকে একদম স্বীকৃতি না দিয়ে একটি কথাই বলছেন যে এই কর্মসূচি '৮০ সালে তৈরি হয়েছে, আমরা গ্রহণ করেছি, আমরা সফল হয়েছি। আপনারা রাজীব গান্ধীকে গালাগালি করেন, কেন্দ্রীয় সরকারকে গালাগালি করেন তাতে আমাদের আপত্তি নেই, কিন্তু তার যে অর্থনৈতিক কনসেপ্টটা গ্রহণ করেন—রুর‍্যাল ওরিয়েন্টেশনের যে কনসেপ্ট, এই দিকটা নিয়ে আপনি একবারও বললেন না, স্বীকারও করলেন না। এবারে আসছি'৯০-৯১ সালে রুর‍্যাল বায়াসের ব্যাপারে—সেখানে দেখা যাচ্ছে যে জহর রোজগার যোজনায় এবারে কমবে ২১ শত কোটিতে নেমে এল একটা স্ট্রোকের মাধ্যমে, একটা পরিকল্পনা থেকে ১০০ কোটি টাকা লেস করে দেওয়া হল। গত বছরে ছিল ২২ শত কোটি টাকা, সেখানে এবারে পাচ্ছেন ২১ শত কোটি টাকা। গরিব মানুষদের যে কর্মসূচি, যে মেন প্রোগ্রাম তা থেকে ১০০ কোটি টাকা আপনার যে কেন্দ্রীয় সরকার, আপনার বন্ধু সরকার, আপনার শরিক সরকার কেটে নিল। শুধু কেন্দ্রীয় সরকার বললে হবে না, বলুন আমাদের বন্ধু সরকার আমাদের সাপোর্টে টিকে আছে। তারাই আবার আপনাদের পকেট থেকে টাকা কেটে নিলেন, কৈ আপনারা প্রতিবাদ করলেন না তো। কিন্তু আপনাদের এখানে তো রুর‍্যাল বায়াসের ব্যাপারে গ্রামীণ কর্মসূচি তৈরি করা হচ্ছে, কিন্তু তা সত্ত্বেও কিছু বললেন না। আজকে ল্যান্ড ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আমরা জানি যে আইন হয়েছে—যে কথা মৃত্যুঞ্জয়বাবুও বলার চেষ্টা করেছেন—'৭২-৭৭ সালে কর্মসূচি ঠিকও হয়েছিল সেটা আপনারা জানেন, অবশ্য তখন আপনি প্রত্যক্ষভাবে দলে আসেননি, মন্ত্রী হননি, অধ্যাপনা করছেন, তখন ব্লক স্তরে সর্ব দলীয় ভূমি সংস্কার কমিটি করে দেওয়া

[6-50 — 7-00 P.M.]

হয়েছিল এবং সেই কমিটি থেকে হাজার হাজার মানুষকে পাট্টা দেওয়া হয়েছে। বর্গা রেকর্ড হয়েছে ৭২-৭৭সালে, তার স্বীকৃতি এখানে নেই, এতই যদি আপনারা মানুষকে ভীষণভাবে ভালোবাসবেন, যদি এতই সত্যি কথা বলেন তাহলে একবারের জন্যও গোটা বাজেট বিতর্কে আপনারা এ ব্যাপারে একটি কথাও উচ্চারণ করলেন না—কেন, এতে দিলেন নাইবা কেন? যদি আপনাদের মহত্ব উচ্চারিত হয় তাহলে সেই মহত্ব তো বিচ্ছুরিত হবে, সেক্ষেত্রে সত্যি কথা স্বীকার করার মানসিকতা কেন থাকবে না? এই হাউসে আপনাদেরকে বলতে হবে '৭২-৭৭ সালে মোট কত পরিমাণ জমি ডিস্ট্রিবিউটেড হয়েছিল। পাট্টা এবং বর্গা রেকর্ড কত হয়েছিল এই ফিগারগুলি স্পেসিফিক আপনার বক্তব্যর সময় জানাতে হবে। যদি না দেন তাহলে ভাবব আপনি সত্যের অপলাপ করছেন, এবং সত্যকে ঢেকে রাখার চেষ্টা করছেন ; অবশ্য এই জিনিস অধিকাংশ ক্ষেত্রেই দেখা যাচ্ছে আজকে যেটা নিয়ে হৈ চৈ হল, সেই ব্যাপারে বলছি, আপনার সহকারি ক্ষুদ্রশিল্প মন্ত্রী একটা আশার বাণী শুনিয়েছেন যে ইন্ডাস্ট্রিয়াল রিভাইভাল এবং ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট নতুন করে সূচনা করছেন। ভালো কথা, উদ্যোগ ভালো, চিন্তাধারাও ভালো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি এক প্রশ্নের উত্তরে বললেন যে বেকারদের জন্য চিন্তিত তাই ১৩ বছরের মাথায় এসে ক্ষুদ্র শিল্পকে বাঁচাতে বামফ্রন্ট সরকার এই বছরে একটি পত্রিকায় অ্যাডভারটাইজমেন্ট করে সংবাদ সংগ্রহ করে জানতে পেরেছেন ৪৮২টি রুগ্ন ও ক্ষুদ্র শিল্প পশ্চিমবাংলার আনাচে কানাচে রয়েছে। না কি তার কোনও তথ্য ছিল না। কোনও স্টেটমেন্ট নেই। আজকে আপনি হাউসে বলেছেন যে আপনার কোনও কিছু নেই, কোনও রেকর্ড নেই। কত হাজার ক্ষুদ্রশিল্প রুগ্ন অবস্থায় ধুঁকছে। কত হাজার মানুষ, কত হাজার শ্রমিক সেই শিল্পের সঙ্গে যুক্ত আছেন। কত হাজার শ্রমিক অর্থনৈতিক শোষণের সঙ্গে তাদের জীবন অতিবাহিত করছেন তার কোনও হিসাব এই সরকারের কাছে নেই। মন্ত্রী বলছেন কি-না জানিনা। অদ্ভুত ব্যাপার। কোনও আদি ভৌতিক ব্যাপার কি না তাও বুঝতে পারছি না। আপনি দয়া করে এই হিসাবটা জানিয়ে আপনি হাউসকে এনালাইটেন করবেন। আমাদের জানাবেন এবং আমরা জানতে পারব। একটা বিভাগীয় মন্ত্রী, তিনি বলছেন যে তার কাছে ক্ষুদ্রশিল্পের কোনও হিসাব নেই। পত্রিকার হিসাব অনুযায়ী ৪৮৩টি রুগ্নশিল্প। অথচ একটা মন্ত্রিসভা চলছে। কি অবাক কান্ড। আর তার প্রতিনিধি এই পবিত্র বিধানসভায় বলছেন যে ক্ষুদ্রশিল্পের কোনও হিসাব নেই। এই যদি অবস্থা হয় তাহলে কি করে ইন্ডাস্ট্রিয়াল রিভাইভ, ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট তৈরি করবেন? ২৪ ঘণ্টার মধ্যে ৪ ঘণ্টা করে বিদ্যুৎ থাকছে না। মন্ত্রী মহাশয় আপনাকে বলি মূল পরিকাঠামো, মূল স্তম্ভ হচ্ছে বিদ্যুৎ। আপনি বিদ্যুতের ক্ষেত্রে অ্যালট করেছেন বেশি টাকা দিয়েছেন কিন্তু ওই টাকা কোথায় যাচ্ছে? এই বিদ্যুৎমন্ত্রীর নেতৃত্বে কমরেডদের হাতে যাচ্ছে। তারপর দেখুন—আপনি কর্পোরেশন করলেন, এস.ই.বি.তে সেখানে পুলিশকে গার্ড হিসাবে রেখেছেন—কেন রেখেছেন? সেখানে কয়লা যাতে চুরি না হয়, লোহা যাতে চুরি না হয়, যন্ত্রপাতি যাতে চুরি না হয়। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী আমরা কি দেখলাম কোলাঘাট ফরেস্টের মধ্যে পুলিশ ডাকাত সেজেছে, সেখানে পুলিশ ডাকাতগুলি মাল চুরি করে পালাচ্ছে। কোলাঘাট প্ল্যান্ট-এর মধ্যে গুলির লড়াই চলছে। একজন ইঞ্জিনিয়ার জখম হয়ে হাসপাতালে পড়ে

আছে। একজন ইঞ্জিনিয়ার প্ল্যান্ট এর মধ্যে জখম হয়ে পড়ে আছেন, আর প্রশাসন ও তার লোকেরা লক্ষ লক্ষ টাকার মাল চুরি করে পালিয়ে যাচ্ছে। আর বিদ্যুৎমন্ত্রী অদ্ভুত নীরব দর্শক—যেন মৌনিবাবা সেজে বসে আছেন। পশ্চিমবঙ্গের মাটিতে বিদ্যুৎ উৎপন্ন না হলে কি করে ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট তৈরি হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাস্তাঘাটের কথা ছেড়ে দিলাম, জলের কথা ছেড়ে দিলাম, কাঁচামালের কথা ছেড়ে দিলাম—সব বাদ দিলাম—আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রী অনেকদিন বাদে হিসাব দিলেন বিদ্যুতের এই অবস্থা। কোলাঘাট প্ল্যান্ট এর মধ্যে ইঞ্জিনিয়ারকে মার খেতে হচ্ছে, সেখানে ডি.এম., এস.পি. নাজেহাল। বিদ্যুতের অবস্থা এই জায়গাতে দাঁড়িয়ে আছে। কি করে ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট করবেন? কিছু শিল্পপতির নাম করে তাদের এনে হোটেলের ঠাণ্ডা ঘরে বসিয়ে, মিটিং করে, মুখ্যমন্ত্রীর ঘরে মিটিং করে বলা হচ্ছে যে দেড় লক্ষ বেকারের চাকরি হবে হলদিয়া পেট্রো-কেমিক্যালে। আপনাকে ক্যাটেগোরিক্যালি বলতে হবে হলদিয়াতে Haldia Petro-Chemical Unit it self কত employment provided করবে এবং তার সঙ্গে অ্যানসিলিয়ারি ইউনিটটা আছে, কত সালে হবে এইসব আপনাকে পরিষ্কার করে বলতে হবে। শুধু বললেই হবে না যে হলদিয়াতে দেড় লক্ষ লোকের চাকরির সংস্থান হবে। আজকে যে সমস্ত বেকার যুবক, যুবতী আছেন তাদের জন্য কি করছেন তা আপনাকে আপনার বাজেট বক্তৃতায় ক্যাটাগোরিক্যালি বলতে হবে। স্পেসিফিক্যালি হলদিয়া পেট্রো-কেমিক্যাল ইউনিট কত বেকার যুবক, যুবতীদের এমপ্লয়মেন্ট দিতে পারবেন তা আপনাকে জানাতে হবে। আজকে সেই কথা পরিষ্কার করে বলা দরকার। শুধুমাত্র রাজনৈতিক স্লোগান দিয়ে কিছু করা যাবে না। আজকে যদি সত্যি সত্যি পশ্চিমবঙ্গের অর্থনৈতিক বুনিয়াদকে শক্ত করতে হয়, পশ্চিমবঙ্গের যদি মানোন্নয়ন করতে হয় তাহলে অর্থনীতির বুনিয়াদকে দৃঢ় করতে হবে। সেদিন পঞ্চায়েত রাজ বিলের বিরোধিতা করেছিলেন। Concept of devolution of power and the give economic relief to the grasroot people শুধুমাত্র রাজনৈতিক দৃষ্টিভঙ্গির দিকে তাকিয়েই পঞ্চায়েত রাজের বিরোধিতা করেছিলেন। আপনার সেই কনসেপ্ট অব ডিসেন্ট্রালাইজেশন অফ দি ইকনমি, কনসেপ্ট অফ ডিসেন্ট্রালাইজেশন অফ প্ল্যানিং তার মূলে কুঠারাঘাত করেছেন লোকসভায় এবং রাজ্যসভায় পঞ্চায়েতীরাজ বিলের এবং নগর পালিকা বিলের বিরোধিতা করে। পার্টি নেতা. ডঃ অসীম দাশগুপ্ত এবং বিখ্যাত অর্থনীতিবিদ ডঃ অসীম দাশগুপ্তের বাজেট বিতর্ক পড়ে এই দুটোর মধ্যে গুলিয়ে যাচ্ছে। আপনারা পরিষ্কারভাবে বলুন, জেহাদ ঘোষণা করুন জনবিরোধী সেই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে, যারা মানুষকে ভাঁওতা দিয়ে আপনাদের সমর্থন নিয়ে আজকে দেশের সামনে দেশের মানুষকে শোষণ করার চেষ্টা করছে রেলভাড়া বাড়িয়ে, রেলের মাসুল বৃদ্ধি করে। কোথায় আপনাদের সেই স্লোগান-সূমাসূল সমীকরণ নীতি কার্যকর করতে হবে, সেই স্লোগান আপনারা এখানে বলেননি। আপনারা বলেছিলেন ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য মানুষের কাছে এক দরে সারা ভারতবর্ষে পৌঁছে দেবেন। আপনার বন্ধু সরকার এবং আপনার সরকার বাজেট বিতর্কে বলেননি সেই কথা। কৃষিঋণ মুকুব করার ক্ষেত্রে আপনার সরকার কেন উচ্চবাচ্য করছেন না? পশ্চিমবঙ্গে কৃষিঋণ মুকুবের ক্ষেত্রে সমবায় ঋণ মুকুবের ক্ষেত্রে কেন ভাবা হবে না? কেন শুধুমাত্র ব্যাঙ্ক ঋণ মুকুব হবে? আমি সেজন্য বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## LAYING OF REPORT

**Mr. Speaker:** I beg to present the 54th Report of the Business Advisory Committee. The committee met in my Chamber yesterday and recommended the following Programme of Business from the 16th April to 20th April 1990.

| Day | | Item | Business |
|---|---|---|---|
| Monday, 16-4-1990 | .. | (i) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1990 (Introduction, Consideration and Passing)— 1 hour. |
| | | (ii) | Demand No. 7/ } Land and Land Reforms Department— 4 hours |
| | | (ii) | Demand No. 61 } |
| Tuesday, 17-4-1990 | .. | (i) | The West Bengal State Health Service Bill, 1990 (Introduction, Consideration and Passing)— 1 hour |
| | | (ii) | Demand No. 26 } Local Government and |
| | | (iii) | Demand No. 37 } Urban Development |
| | | (iv) | Demand No. 90 } Department |
| | | (v) | Demand No. 81 } Metropolitan Development Department—4 hours |
| Wednesday, 18-4-1990 | .. | (i) | Demand No. 73 Cottage and Small Scale Industries Department—2 hours |
| | | (ii) | Demand No. 49 } Animal Resources Deve- |
| | | (iii) | Demand No. 50 } lopment Department— 2 hours. |
| Thursday, 19-4-1990 | .. | (i) | Demand No. 18 } Home (P&A.R.) Depart- |
| | | (ii) | Demand No. 19 } ment—4 hours. |
| Friday, 20-4-1990 | .. | (i) | Demand No. 54 } Food and Supplies De- |
| | | (ii) | Demand No. 86 } partment—3 hours |
| | | (iii) | Demand No. 57 Co-operation Department— 1 hour |

Now the Minister-in-charge of Home (Parlimentary Affairs) may please move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় কার্য উপদেষ্টা কমিটির ৫৪তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা সভায় গ্রহণের জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি এতে সবারই মতামত আছে। সুতরাং এটা গৃহীত হল।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার সমর্থনে বলছি। স্যার, আমাদের দেশের চলতি আর্থ-সামাজিক অবস্থায়

[7-00 — 7-10 P.M.]

একটা রাজ্যের বাজেটকে বিবেচনা করতে গেলে দুদিক থেকে বিবেচনা করার প্রয়োজন আছে। প্রথম কথা দেখতে হবে এই বাজেট-এর মধ্যে। রাজ্যের অগ্রগতি হচ্ছে কিনা এবং এই অগ্রগতি অব্যাহত থাকছে কিনা। দ্বিতীয় হচ্ছে এই বাজেট-এর যে কর্মসূচি তা সমাজের কোনও অংশের কল্যাণের দিকে লক্ষ্য রেখে রচনা হয়েছে। কারণ একটা বাজেট হচ্ছে একটা সরকারের শ্রেণীচরিত্রের প্রতিফলন সেই দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেটকে বিচার করতে হবে। কিন্তু বিরোধীরা বাজেটের মূল বিষয়বস্তুর উপর আলোচনায় না গিয়ে যে বক্তব্য রেখে গেলেন তা বাজেট সমালোচনার ধারে কাছে দিয়ে যায়নি। আমরা দেখেছি এই বাজেট ঘাটতি শূন্য। এই রাজ্যের এবার নিয়ে চতুর্থবার ঘাটতি শূন্য বাজেট পেশ করা হল। গত বছর যে ঘাটতি ছিল, যার জন্য কর ধার্য করতে হয়েছে, সেটা হচ্ছে ৭৯ কোটি টাকা। এবারে দেখছি সেটা অনেক কমে গিয়ে ২৫ কোটি ৬২ লক্ষ টাকায় এসে দাঁড়িয়েছে। এটা কি রাজ্যের অগ্রগতি নয়? বাজেটের এই বিচার বিশ্লেষণ তো ওরা করলেন না। এবারের যোজনায় আমরা দেখতে পাচ্ছি ১৯ শতাংশ বৃদ্ধি পেয়েছে। এই কবছর রাজ্যের যে একটা আর্থিক শৃঙ্খলা তৈরি হয়েছে তার প্রমাণ হচ্ছে এই, গতবছর একবারও একদিনের জন্যও রাজ্য সরকারকে ওভার ড্রাফট নিতে হয়নি। এইগুলি বিচার বিশ্লেষণ করলে এর মধ্য দিয়ে একটা পরিষ্কার চিত্র আমাদের সামনে ভেসে আসে যে, রাজ্যের অগ্রগতি হচ্ছে এবং সরকারের কর্মসূচিগুলি বিচার বিশ্লেষণের মধ্য দিয়ে একটা পরিষ্কার ছবি ফুটে উঠবে যে, সমাজের কোন শ্রেণীর জন্য এই সমস্ত কর্মসূচিগুলি রচনা করা হচ্ছে। প্রথমেই আসে ভূমি সংস্কারের কথা। ওরা ভূমিসংস্কারের কথা তো আলোচনাই করলেন না। বর্গা রেকর্ড নিয়ে নানা রকম প্রশ্ন তৈরি করলেন। কিন্তু ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে বিরাট একটা পরিবর্তন ঘটে গেছে সেটা স্বীকার করবার মতো সৎ সাহস ওদের নেই। আমি সরকারি হিসাব-এর কথাই বলি, আমাদের হিসাব নয়—নানান সমীক্ষায় দেখা যাচ্ছে যে, সারা ভারতবর্ষে যেখানে মোট গরিব লোকের হাতে ২৯ শতাংশ চাষের জমি আছে, সেখানে আমাদের রাজ্যে ৬০ শতাংশ গরিব মানুষের হাতে এই চাষের জমি আছে। আবার এর সঙ্গে বর্গা হিসাবটা জুড়ে দিলে এটা ৭০ শতাংশে গিয়ে দাঁড়াবে। এখানে কৃষি ক্ষেত্রে ব্যাপক পরিবর্তন ঘটে গেছে। ভারতবর্ষের অপর কোনও রাজ্যে এটা হয়নি। সুতরাং আমদের রাজ্যের অগ্রগতি, উন্নতি ওদের চোখে পড়েনি। নিশ্চয় এটা ভাববার বিষয়। আমাদের রাজ্যে কৃষিতে যে ব্যাপক অগ্রগতি হয়েছে এটাকে একটা রেকর্ড বলা চলে। একটা হিসাবে আমরা দেখতে পাচ্ছি ১৯৭৬/৭৭ সালে খাদ্যোৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ টন। ১৯৮৮/৮৯ সালে সেটা এসে দাঁড়িয়েছে ১ কোটি ১৫ লক্ষ টনে। রাজ্য সরকার সুষ্ঠু সঠিক পদক্ষেপ নিয়েছেন বলেই এটা সম্ভব হয়েছে। দেশের আর্থিক, সামাজিক অবস্থার পরিপ্রেক্ষিতে সঠিকভাবে যে বাজেট রচনা করা হচ্ছে, এটা তারই প্রতিফলন। ঠিক একই ভাবে আমরা শিক্ষার ক্ষেত্রেও অগ্রগতি দেখতে পাচ্ছি। প্রতিটি ক্ষেত্রেই যে রাজ্যের অগ্রগতি হচ্ছে, এটা আমরা লক্ষ্য করে দেখছি। এই সমস্ত বিচার বিশ্লেষণ করে

দেখা যাচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে রাজ্যের অগ্রগতি হচ্ছে এবং এই অগ্রগতি অব্যাহত রয়েছে। আমি কৃষি ঋণ মুকুব করা সম্পর্কে মন্ত্রিসভার একটু দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। কেন্দ্রীয় সরকারের বাজেট বক্তৃতায় ঘোষণা করা হয়েছে যে, ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মুকুব করা হচ্ছে। কিন্তু এখানে একটা প্রশ্ন রয়ে গেছে, এটা আপনি আমাদের একটু পরিষ্কার করে দেবেন। কেবলমাত্র কমার্শিয়াল ব্যাঙ্ক অর্থাৎ ন্যাশনালাইজড্ ব্যাঙ্ক থেকে যেসমস্ত ঋণ গ্রহীতা ঋণ নিয়েছেন তাদের ১০ হাজার টাকা পর্যন্ত মুকুব করা হচ্ছে। কিন্তু সমবায় থেকে যারা ঋণ নিয়েছে—সমবায় এর আওতায় আসছে না। এটা একটা সাংঘাতিক অবস্থায় এসে পৌঁছেছে। কৃষিতে সমবায়ের যে একটা অগ্রগণ্য ভূমিকা আছে এটা আজকে সকলেই স্বীকার করবেন। এখানে স্বল্পমেয়াদি এবং দীর্ঘ মেয়াদি ঋণ মিলিয়ে প্রায় ১০০ কোটি টাকার মতো অনাদায়ি আছে। গ্রামীণ ব্যাঙ্ক থেকে ঋণ নিলে গ্রামীণ ব্যাঙ্কের ঋণ মুকুব হবে আর সমবায়ের ঋণ মুকুব হবে না এটা কোনও ধরনের ব্যবস্থা তা আমার বোধগম্য হচ্ছে না। রাজ্য সরকারের দৃষ্টি এ দিকে আকৃষ্ট হয়েছে কিনা আশা করি মন্ত্রী মহাশয় তার ভাষণে সেটা পরিষ্কার করে দেবেন। এই প্রশ্নটা উঠছে তার কারণ, এই অবস্থা চললে আমাদের দেশে সমবায় আন্দোলন শুধু ব্যাহত হবে তাই নয়, সমবায় আন্দোলন এতে স্তব্ধ হয়ে যাবে। কাজেই আমি বলব, অবিলম্বে এ বিষয়ে রাজ্য সরকারের কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করা প্রয়োজন। রাজ্য সরকার এ বিষয়ে কি চিন্তাভাবনা করছেন আশা করি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার ভাষণে পরিষ্কারভাবে সেটা রাখবেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, ব্যাপারটা নিয়ে একটু যেন তিনি চিন্তাভাবনা করেন। সমবায়ের ঋণ পদ্ধতি আজকে পশ্চিমবঙ্গের চাষবাসে এমন একটা জায়গায় প্রতিষ্ঠিত যে যদি এটা ক্ষতিগ্রস্ত হয় তাহলে সরকারি কোষাগার থেকে ভরতুকি দেওয়ার প্রশ্ন আসবে। কারণ পশ্চিমবঙ্গের যারা গরিব কৃষক আজকে এখানকার চাষবাস তাদের নিয়ন্ত্রণে চলে গিয়েছে, সেখানে সেটা সরকারের পক্ষে সম্ভব হবে না এবং তাতে চাষবাস ক্ষতিগ্রস্ত হবে। এই দিকে নিশ্চয় সরকারের দৃষ্টি দেওয়া উচিত। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, অবিলম্বে এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করুন। আপনাদের সঙ্গে কি কথাবার্তা হয়েছে তা জানি না তবে সরকারি যে ঘোষণা তা হচ্ছে সমবায় থেকে যে ঋণ গ্রহণ করা হয়েছে সেই ঋণ মুকুব করার প্রশ্ন কেন্দ্রীয় সরকার বিচার করছেন না। যে ধারণাটা পাওয়া গিয়েছে তাতে যে সমস্ত পাওনা ঋণ আছে তার আদায় মোটামুটি বন্ধ হয়ে গিয়েছে এবং ব্যাঙ্কগুলি আজকে অচল হয়ে গিয়েছে। খালি সমবায়ের ঋণ বাদ দিয়ে কৃষিঋণ যদি মুকুব হয় এবং সমবায় থেকে যারা ঋণ নিয়েছেন তাদের ঋণ যদি বজায় থাকে তাহলে সমবায় আন্দোলন চিরকালের জন্য বন্ধ হয়ে যাবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কাজেই আমি আর বলব, কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে ঋণ মুকুবের প্রশ্নে সবাই যাতে সমানভাবে সুযোগ পান সে দিকে দৃষ্টি দিন। এ দিকে পুনরায় মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি বছরের ন্যায় এ বছরও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটি বাজেট পেশ করেছেন যাতে ডেফিসিট নেই। কিন্তু স্যার, পরবর্তী পর্যায়ে আমরা দেখে থাকি যে সাপ্লিমেন্টারি বাজেট করতে হয়। এটা কি ধরনের লুকোচুরি খেলা তা বুঝতে বোধহয় মানুষের অসুবিধা হয়না। আমরা জানি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আবার সাপ্লিমেন্টারি গ্রান্ট চাইবেন, বলবেন যা চেয়েছিলাম তাতে হয়নি, আবার দাও। এতে

চমৎকারিত্ব কিছু নেই। আমার সময় অল্প, ধারাবাহিকভাবে যখন আলোচনা হবে তখন বিস্তারিতভাবে বলব। স্যার, টোটাল বাজেটের এফেক্টটা কি আজ সারা পশ্চিমবাংলার মানুষ জানতে চাইছে। হাজার হাজার কোটি টাকা তো দেখানো হচ্ছে কিন্তু কাজটা হচ্ছে কি? তারা জিজ্ঞাসা করছে, পশ্চিমবঙ্গ কেন দিনের পর দিন পিছিয়ে যাচ্ছে। তারা জিজ্ঞাসা

[7-10 — 7-20 P.M.]

করছে, আজ কেন হতাশার অন্ধকারে পশ্চিমবঙ্গ ডুবে যাচ্ছে। স্যার, আমি একটার পর একটা ছবিগুলি তুলে ধরতে চাই। আজকে গ্রামের মানুষ কি পেল? এই যে এত টাকা প্রতিটি ডিপার্টমেন্টকে দেওয়া হচ্ছে এতে কি কাজ হচ্ছে? গ্রামে একটা কথা প্রচলন আছে যে, 'খাজনার চেয়ে বাজনা বেশি।' আমার মনে হয় বামফ্রন্ট সরকারের অবস্থাও সেই বাজনার মতো হয়েছে। এই টাকাগুলি যাচ্ছে কোথায়? আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে এই প্রশ্ন রাখছি যে এর হিসাব আপনি পেয়েছেন কি? প্রতিটি বিষয়ে অলোচনা করার সময়ে আপনি এর উত্তর দেবেন। সি.এ.জি.র রিপোর্ট আমি পড়তে চাচ্ছি না কারণ আপনি অ্যালাউ করবেন না। আমি দেখেছি যে সেখানে অনেক অ্যানোম্যালি আছে। আমি এক একটা করে আপনার কছে তুলে ধরছি। আমি প্রথমে রাস্তার কথায় আসছি। মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়, আপনি তো পশ্চিমবাংলার অনেক জায়গায় ঘুরেছেন, এখন একবার ঘুরে আসুন। আপনি সেখানে দেখবেন যে বহু রাস্তা আছে সেগুলি বিগত ১৩ বছরে বাড়ানো তো দুরের কথা এমন অবস্থায় দাঁড়িয়েছে যে সেই রাস্তায় মানুষ চলাচল করতে পারছে না। দীর্ঘদিন ধরে প্ল্যানিং কমিটি আছে, রাস্তার জন্য টাকা দেওয়া হচ্ছে, নতুন রাস্তা করার জন্য টাকা দেওয়া হচ্ছে কিন্তু এই ১৩ বছরে কত মাইল নতুন রাস্তা তৈরি করেছেন, কতগুলি রাস্তা মেরামত করেছেন? আপনি এগুলি একটু স্পটে গিয়ে দেখে আসুন। প্রতি বছর বাজেটের সময়ে দফাওয়ারি বাজেট যখন আসে তখন আমরা শুনি যে এই রাস্তা হবে, ঐ রাস্তা হবে কিন্তু স্পটে গিয়ে যদি দেখি তাহলে দেখব যে রাস্তা মোটেই বাড়েনি, কোনও কাজ হয়নি। কোনও জায়গায় ৫০ হাজার, কোনও জায়গায় ৩০ হাজার, কোনও জায়গায় ২৫ হাজার টাকা অ্যালট করা থাকে কিন্তু রাস্তার সেই একই হাল।

শিক্ষার ব্যাপারে আমরা কি দেখছি? শিক্ষার জন্য অনেক টাকা দেওয়া হয়েছে। আজকে গ্রামাঞ্চলের স্কুলগুলির অবস্থা কি?! এখানে এমন কোনও এম.এল.এ. নেই যিনি বলবেন যে তার এলাকার সমস্ত স্কুল রেকগনাইজ হয়েছে, তার এলাকার স্কুলগুলিতে যে অ্যাডিশনাল পোস্ট ছিল সেগুলি পূরণ হয়েছে, সেই স্কুলগুলি আপ গ্রেড হয়েছে, বিল্ডিং গ্রান্ট পেয়েছেন, ক্যাপিটাল গ্রান্ট পেয়েছেন। বহু জায়গা আছে যেখানে এস.সি. এবং এস.টি.দের স্কুলের জন্য বারবার আবেদন করা হয়েছে কিন্তু তা হয়নি। বহু গ্রাম আছে যেখানে বালিকা বিদ্যালয় নেই। বেসরকারি প্রচেষ্টায় যেগুলি চলছে সেগুলি রেকগনাইজেশন দেওয়া হচ্ছে না। এই টাকাগুলি যাচ্ছে কোথায়? এগুলি সব অনুতপাদনে যাচ্ছে, মানুষের যে আশা সেটা পূরণ হচ্ছে না। বহু জায়গায় উর্দু স্কুল আছে, হিন্দী স্কুল আছে সেগুলিকে বাদ দেওয়া হয়েছে। হিন্দি স্পিকিং পিপল, উর্দু স্পিকিং পিপলদের ভোট পাওয়া যাচ্ছে না বলে সেগুলিকে বাদ দেওয়া হয়েছে। আমার বর্ধমান জেলায় এই রকম বহু জায়গা আছে যেখানে হিন্দি স্কুলকে, উর্দু স্কুলকে রেকগনিশন দেওয়া হয়নি। তারপরে বি.ই. কলেজের অবস্থা কি দেখছি? সেখানে

হাইড্রো-ইলেকট্রিক টেস্টিংয়ের জন্য প্রায় ১৩ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনা হয়েছিল। দুঃখের কথা, আজ পর্যন্ত সেখানে কোনও টেস্টিং করা হয়নি। এই রকম বহু জায়গা আছে যেখানে ইকুইপমেন্ট কেনা হয়েছে কিন্তু সেগুলি ইউটিলাইজ হয়নি, শুধু অর্থের অপচয় হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত এবং রুর‍্যাল ডেভেলপমেন্টের ব্যাপারে আমার আগের বন্ধুরা বলেছেন। আজকে পঞ্চায়েতে আই.আর.ডি.পি., এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. ইত্যাদি ছিল। তাই তারা পঞ্চায়েত পঞ্চায়েত বলে চিৎকার করেছেন। সবচেয়ে দুঃখ লাগে যখন দেখি বর্ধমান জেলাপরিষদে রিলিফ-এর জন্য দেওয়া টাকায়, প্রায় ১ লক্ষ ১৩ হাজার টাকায় মারুতি জিপ্সী কেনা হয়েছে। এই টাকা রিলিফ-এর জন্য খরচ করা হয়নি। কাজেই তখন সন্দেহ জাগে যে পঞ্চায়েতের জন্য দেওয়া যে টাকা সেই টাকাও হয়ত এইভাবে খরচ করা হচ্ছে। আজকে লোনের ব্যাপারে ২ হাজার পর্যন্ত যে স্লাব তার কোনও পরিমাপ করা গেলনা। ২ হাজার টাকার স্লাবে কত মানুষ আছে তার কোনও পরিমাপ হলনা এবং তার ফলে তার পরবর্তী স্লাবে মানুষ যেতে পারছে না। মাননীয় মহাশয়, আপনি সাহায্য করছেন কিন্তু গ্রামের গরিব মানুষের জন্য দেওয়া টাকা, খেটে খাওয়া মানুষের জন্য দেওয়া টাকা আজকে নয়-ছয় হচ্ছে। কারণ তার কোনও সঠিক হিসাব নেই এবং তারা নতুন স্লাবেও যেতে পারছেন না। আমি যদি যাই স্বাস্থ্যের দিকে, আপনি যে কোনও হাসপাতালে যান, অর্থমন্ত্রী যদি একটু ঘুরে দেখেন, কোটি কোটি টাকা খরচ হচ্ছে কিন্তু হাসপাতালগুলো অত্যন্ত দুরবস্থার মধ্যে রয়েছে। এক্সরে মেশিন আছে তো এক্সরে প্লেট নেই, কোনও এক্সরে তোলার ব্যবস্থা নেই। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স থেকে ওষুধ যায়, কিন্তু গ্রামের সাধারণ মানুষ সেই ওষুধ থেকে বঞ্চিত হয়, সেই ওষুধ তারা পায় না, হাসপাতালের পরিবেশ অত্যান্ত নোংরা, লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করা হয় গরিব মানুষের জন্য কিন্তু আসলে গরিব মানুষরাও সেই সব হাসপাতালে যেতে ভয় পায়। এই সরকার তো গরিব দরদি সরকার, কিন্তু আজ পর্যন্ত ১৩ বছর হয়ে গেল হাসপাতালে মনিটারিং করার কোনও ব্যবস্থা হল না। হাসপাতালগুলো অত্যন্ত নোংরা , যার ফলে গ্রামে গরিব মানুষরাও হাসপাতালে যেতে ভয় পায়। এবং এর ফল স্বরূপ যেখানে সেখানে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠেছে, গ্রামের গরিব মানুষ সেখানে যেতে বাধ্য হয়। এর ফলে আজকে নার্সিং হোম পপুলার হয়ে উঠেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ প্রশাসন খাতে বাজেটের একটা বিরাট অংশ যায়। মাননীয় অর্থমন্ত্রী আপনি কি জানেন আজকে সাধারণ প্রশাসন কারা চালায়, তারা কারা? আজকে কো-অর্ডিনেশন কমিটির দয়ায় সমস্ত প্রশাসন চলে। সরকারি যে নিয়ম আছে, কোনও কর্মচারীকে বেশিদিন এক জায়গায় রাখা হয় না। কিন্তু আমার কাছে তথ্য আছে বছরের পর বছর ২০/২৫ বছর এক একজনকে রেখে দেওয়া হয়েছে, কারণ তারা কো-অর্ডিনেশন কমিটির নেতা, মৌরসী পাট্টা হয়ে তারা বসে রয়েছে, কারণ সেই সব জায়গায় উপরি পাওয়ার ব্যবস্থা আছে। সুতরাং সাধারণ প্রশাসন খাতে যে কোটি কোটি টাকা আজকে খরচ হচ্ছে তা গ্রামের গরিব মানুষের স্বার্থে লাগে না। পৌর প্রশাসনের ক্ষেত্রে সরকার সাহায্য করে এবং মানুষের কাছ থেকে ট্যাক্স চাপিয়ে করা হয়। আমি জেনারেল ইম্প্যাক্টটা বলছি, নিয়ামতপুর নোটিফায়েড এরিয়ার জন্য ১১ লক্ষ টাকার ভুয়ো চেক দিয়ে যারা মেম্বার তারা চুরি করে নিল, সেই এলাকার কোনও উন্নতি হল না, জলের ব্যবস্থা হল না, বিদ্যুতের ব্যবস্থা হল না, রাস্তার ব্যবস্থা হল না, টাকাটা চুরি হয়ে গেল। যারা চুরি

করল, তাদেরই আবার ঐ নোটিফায়েড এরিয়া অথরিটির মেম্বার করে দেওয়া হল, কারণ তারা পার্টির লোক। পার্টির লোককে কিছু টাকা পাইয়ে দেওয়ার ব্যবস্থা হল, এটাই হচ্ছে একটা ইনফ্রাস্ট্রাকচার। তাই যখন গ্রামের মানুষ জিজ্ঞাসা করে টাকা থাকা সত্ত্বেও নতুন রাস্তা কেন হয় না, ড্রেন কেন পরিষ্কার হয় না, বিদ্যুৎ কেন আসে না, এই কথা তারা জানতে

[7-20 — 7-30 P.M.]

চায়। আজকে একসাইজ কিভাবে নষ্ট হচ্ছে, কত টাকা লোকসান হচ্ছে গ্রামে গ্রামে আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটা ব্যবসা হয়েছে, ভালো ব্যবসা, সেটা হচ্ছে মদ তৈরি করা। এই পার্টির লোকেরা মদ তৈরি করার ব্যবসায় লেগে গেছে, সেখানে কোনও ব্যবস্থা নেই, তাদের ধরার কোনও ব্যবস্থা নেই। আমি শুধু অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করব, গ্রামাঞ্চলের মানুষ, যাদের জন্য কোনও এন্টারটেনমেন্টের ব্যবস্থা নেই, সেখানে কিছু গ্রামের মানুষ ভি.সি.আর., ভি.সি.পি. দেখে এর ফলে গ্রামের কিছু মানুষের ৫০০ হাজার টাকা রোজগার হয়, আপনি কিন্তু গ্রামের সেই লোকগুলোকে এন্টারটেনমেন্ট থেকে বঞ্চিত করছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, কলকাতা শহরের বড় বড় হোটেলগুলোতে ট্যাক্স বসিয়েছেন এটা ঠিক আছে। আপনারা বলছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেওয়া হয়, কিন্তু আসলে কি হয়, পার্টি অফিস থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ লিস্ট যায়, সেই লিস্ট থেকে চাকরি হয়। সেই লিস্ট অনুযায়ী চাকরি হয়। সাধারণ ছেলেরা, যারা পার্টি-ফার্টি করে না, যারা ওদের দরজায় যেতে পারে না, আজকের দিনে তাদের চাকরি হয় না। কলেজ সার্ভিস কমিশনের অবস্থা দেখুন, ভালো ভালো ব্রিলিয়ান্ট ছেলেরা সেখানে ইন্টারভিউ দিচ্ছে, কিন্তু তাদের চাকরি দেবার আগে তাদের পাড়ায় গিয়ে খোঁজ নেওয়া হচ্ছে তারা ওদের পার্টি করে কিনা। পার্টি করলে তারা কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে চাকরি পাচ্ছে। পার্টি করলেই সহজে সুবিধাজনক স্থানে ট্রান্সফার হয়, পরীক্ষা না দিয়েই প্রমোশন হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, তিনি শহরের হোটেল, বিশেষ করে কলকাতা শহরের হোটেলগুলির ওপর ট্যাক্স বাড়াচ্ছেন, বাড়ান, কিন্তু গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় আজকে যারা চাকরি বাকরি না পেয়ে সামান্য কিছু পয়সা জোগাড় করে হোটেল করেছে তাদের ওপর এই বোঝা চাপাবেন না। এটা আর একবার ভেবে দেখুন। কারণ গ্রামের মানুষ সহজে হোটেলে যায় না। সর্বশেষে আমি বলব যে, বাজেট পরিসংখ্যানে হাজার হাজার টাকার খরচ দেখানো হচ্ছে, কিন্তু সেসমস্ত টাকা মানুষের বিশেষ কোনও উপকারে লাগছে না। এটাই আমাদের অভিজ্ঞতা। আজকে গোটা রাজ্যের অবস্থা কি? রাস্তা নেই, বিদ্যুৎ নেই, স্বাস্থ্য নেই, শিক্ষা নেই, কোনও কিছুই নেই। তাই আমি বলছি মাননীয় অর্থমন্ত্রী শুধু মাত্র ধারাবাহিক প্রথা অনুযায়ীই বাজেট পেশ করেছেন। বাজেটের সমস্ত ক্ষেত্রের সব টাকাই শেষ পর্যন্ত হাওয়া হয়ে যাবে। টাকা কোথায় যায় দেশের মানুষের আজকে সেটাই প্রধান জিজ্ঞাসা এই পরিপ্রেক্ষিতে আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট বক্তৃতা মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তাকে আমি ১৬ আনা সমর্থন করছি। এবং কেন আমি এইভাবে এই বাজেট বক্তৃতাকে সমর্থন জানাচ্ছি, তার সমর্থনে কি কি বিশ্লেষণ আছে সেটা অমি আর বিস্তারিতভাবে বলতে চাইছি না। কারণ এখানে এই বাজেট ভাষণে সব কিছু যেভাবে

উত্থাপন করা হয়েছে আমি মনে করি গোটা এক্সারসাইজটা একটা মাস্টারলি অ্যানালাইসিস। কিন্তু এর মধ্যে যা নেই সেরকম দু' একটা বিষয় আমি বিশেষভাবে উল্লেখ করতে চাই। যে বিশেষ সময়ে এই বাজেট নিয়ে আমরা আলোচনা করছি, সেই বিশেষ সময়টাও আমাদের খেয়াল রাখতে হবে। সাতটা পরিকল্পনা শেষ হয়ে গেছে, ৮ম যোজনা শুরু হয়েছে। ১৯৯০-৯১ সালে হচ্ছে ৮ম যোজনার প্রথম বছর। এবং ৭ম যোজনা শেষ হয়ে গেছে। ৮ম যোজনার প্রথম বছরটা শুরু হয়েছে এই রকম একটা সময়ে কেন্দ্রীয় সরকারের—আগে সরকারের—পতন হয়েছে এবং সেখানে নতুন সরকার কায়েম হয়েছে। অবশ্য আমাদের সরকার নতুন নয়। কয়েক বছর ধরেই চলছে। কিন্তু আমাদের সরকারের সামনে যে বাধা গুলি দুস্তর বাধা হিসাবে সামনে এসে পড়েছিল, যার ফলে আমরা অর্থনৈতিক অগ্রগতির ক্ষেত্রে সুষ্ঠুভাবে কাজ করতে গিয়ে কি অসুবিধা ভোগ করেছি, তা আমরা সকলেই জানি। ডঃ দাশগুপ্ত তার বাজেট ভাষণে বোধ হয় ১১ প্যারাগ্রাফে, যেখানে তিনি ন্যাশনাল ইকনমির সঙ্গে স্টেট ইকনমির সম্পর্ক কি এবং পূর্বতন কেন্দ্রীয় সরকার ন্যাশনাল ইকনমিকে কিভাবে নিয়ন্ত্রণ করেছিলেন এবং তারফলে কি অসুবিধার সৃষ্টি হয়েছিল স্টেট ইকনমিকে ঠিক-ঠিকমতো চালিয়ে নিয়ে যেতে তা সুন্দরভাবে বিশ্লেষণ করেছেন। আমি তার মধ্যে যেতে চাই না, কিন্তু আমি যে নতুন কথা, বিশেষ মাত্রা যোগ করে আজকে হাউসের সামনে রাখতে চাই সেটা হচ্ছে, ইতিমধ্যে—আমরা অবশ্য এটা শুনেছি, আমরা জেনেছি—যে নতুন কেন্দ্রীয় সরকার পূর্ণ কর্মসংস্থানের যে আওয়াজ দীর্ঘদিন ধরে দেশের মধ্যে তোলা হয়েছে সেটাকে সমর্থন করেছেন এবং শুধু সমর্থন করেছেন তাই নয় সেটা তারা কার্যকর করতে চান। স্বভাবতই এটা একটা গুরুতর প্রস্তাব, এমন কি প্রফেশন্যাল ইকনমিস্ট যেমন, যদি একজনের নাম করি ডঃ ভি.কে. আর.ভি.রাও, তিনি বলেছেন, যে এটা কার্যকর করতে কয়েক দশক লেগে যেতে পারে। কিন্তু কতদিন লাগবে না লাগবে সেটা পরের কথা, আপাতত আমার মনে হয় যে রাজ্য সরকার বিশেষ করে আমাদের অর্থমন্ত্রী এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়টি নিয়ে আলোচনা করুন দিল্লির সরকারের সঙ্গে। সাত-সাতটি পরিকল্পনা যাদের আমলে পার হল এবং তারফলে দেশের যে অবস্থা হয়েছে সেটা বাজেটের ১১ প্যারাগ্রাফে সুন্দরভাবে বিশ্লেষণ করা হয়েছে। সেইরকম একটা পরিস্থিতিতে এটা নিশ্চয়ই কেউ আশা করে না যে ৪ মাস আগে নতুন সরকার এসে সংবিধানে এইরকম একটা বাধ্যতামূলক প্রস্তাব—আজকে যদি রাইট টু ওয়ার্ক বা রাইট টু এমপ্লয়মেন্ট ফান্ডামেন্টাল রাইটে পরিণত হয় আমি জানি না যারা এটা বলছেন কার্যকর করবেন, কিভাবে করবেন না করবেন সেই সমস্ত ইন্ট্যার‍্যাকশন রাজ্য সরকারের সঙ্গে হয়তো এখনও আরম্ভ হয়নি। সে যাইহোক, আজকে এই প্রস্তাব যদি সংবিধানে অন্তর্ভুক্ত হয় তাহলে তার অর্থ হচ্ছে চাকরি দেওয়া বাধ্যতামূলক হবে এবং সেখানে প্রশ্ন আসবে যে কিভাবে সেটা করা যাবে। সমস্যাটা খুব ছোট নয়, সেইজন্য আমাদের সমস্ত দিকটা আঁট-ঘাট বেঁধে দেখতে হবে এবং সেইভাবে এগুতে হবে। আমরা জানি, সপ্তম যোজনার ডকুমেন্ট বা দলিলের মধ্যে এইকথা পর্যালোচনা করা হয়েছে যে ২ হাজার ১ সালের মধ্যে আমাদের লোকসংখ্যা ১০০ কোটিতে পৌঁছবে। হয়তো, এক-আধ কোটি কম হবে, কিন্তু তার মানে হচ্ছে ঐ সময়ের মধ্যে কর্মক্ষম যারা লোক তাদের সংখ্যা কমে শতকরা ৬০ জনে এসে দাঁড়াবে। বাকি যারা থাকছে, প্রায় শতকরা ৪০ জন, যদিও তারা কর্মক্ষম নয়। আমাদের অর্থনীতির বিচারে কর্মক্ষম বলা

১৫ থেকে ৬০ বছর। অবশ্য আমাদের দেশে ১৫ বছরের কম বয়সের এমন ছেলে-মেয়ে কাজ করছে এবং আমাদের দেশে যাদের ৬০ বছর হয়ে গেছে তারাও হয়তো অনেকে কাজ করছে। মোটামুটি অর্থনীতিতে এটাই সাব্যস্ত হয়েছে যে ১৫ থেকে ৬০ বছর হচ্ছে কর্মক্ষম লোকের বয়স, এই বয়সের লোকসংখ্যা আমরা দেখেছি শতকরা ৬০ ভাগ হবে এবং তা যদি

[7-30 — 7-40 P.M.]

হয় তাহলে এই লোকসংখ্যায় এইসব কর্মক্ষম লোকেদের কাজে কিভাবে নিযুক্ত করা যায় সেটা একটা বড় প্রশ্ন এবং সেটা সপ্তম যোজনা শেষ হয়ে যাবার সঙ্গে সঙ্গে অষ্টম যোজনার প্রথম বছরে আমাদের চিন্তার মধ্যে আনা উচিত বলে আমি মনে করি। এখন প্রশ্ন আসবে অর্থনীতিগতভাবে প্রশ্ন আসবে এই রাইট টু ওয়ার্ক কিভাবে ইমপ্লিমেন্ট করা হবে? সেখানে টেকনোলজির প্রশ্ন আসে, ডঃ দাশগুপ্ত তার বাজেট ভাষণে গণতন্ত্র এবং সমাজতন্ত্র সম্পর্কে একটি কথাও বলেন নি। ধনতন্ত্র এবং সমাজতন্ত্র বলতে অর্থনীতিতে যা বোঝায় তার অনেক তত্ত্বের বিশ্লেষণ করেছেন, অনেক তত্ব এবং তথ্যের ভিত্তি তিনি এখানে ঢুকিয়েছেন এবং সেখানে তিনি এই তথ্য হাজির করেছেন। দুটো টেকনোলজির কথা আছে, একটা হচ্ছে লেবার ইনটেনসিভ টেকনোলজি, আর একটা হচ্ছে ক্যাপিটাল ইনটেনসিভ টেকনোলজি। তিনি বলেছেন ৭/৭টা পরিকল্পনা শেষ হয়ে গেল আমাদের যে জাতীয় অর্থনীতি আমাদের কেন্দ্রীয় সরকার টেকনোলজিকে কেন প্রাধান্য দিয়েছেন সেটা পরিষ্কার করে বলা আছে, কেন ক্যাপিটাল ইনটেনসিভ টেকনোলজি নেওয়া হয় সেটাও পরিষ্কার করে বলা আছে। কেন লেবার ইনটেনসিভ টেকনোলজি নিতে হবে সেটাও পরিষ্কার করে বলা আছে। আজকে যদি আমরা এই রাস্তায় এগোতে চাই তাহলে, অর্থনীতিবিদ্‌রা সকলেই এইটা বলেছেন যে, একমাত্র লেবার ইনটেনসিভ টেকনোলজি যদি অ্যাডাপটেড হয় ন্যাশনাল ইকনমি অগ্রগতির মুখে ঠেলে দিত তাহলে আমরা এই যে পূর্ণ কর্মসংস্থান কার্যকর হবে বলে প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে সেটা কার্যকর হতে পারে। তার মানে এই সঙ্গে তাহলে এটা এসে যাবে যদিও রাজ্য সরকারের অর্থনীতিতে এটা দেখা গিয়েছে, বিগত বছরে পরিষ্কার হয়েছে জিনিসটা। আমরা গ্রামীণ অর্থনীতির উপর, গ্রামীণ অর্থনীতিকে পুনর্গঠন করার উপর বেশি জোর দিয়ে এবং সেটায় বেশি জোর দেওয়ার কারণ টেকনোলজিক্যাল কারণ এটা বুঝতে খুব অসুবিধার কথা নয়, কিন্তু যদি ২ হাজার সালে ১০০ কোটির মধ্যে শতকরা ৬০ জনের কর্মসংস্থানের ব্যবস্থাকে লক্ষ্য হিসাবে রাখি আমাদের এবং আমাদের রাজ্যকে এগোতে হয় তাহলে এই টেকনোলজি আরও কি করে ইনটেনসিভ করা যাবে সেটা একটা বড় প্রশ্ন। তার সঙ্গে সঙ্গে আর একটা বড় প্রশ্ন হচ্ছে যে রুর‍্যাল ইন্ডাসট্রিস গড়ে তোলার ভিত্তিতে টেকনোলজির প্রশ্ন আসে। রুর‍্যাল ইন্ডাস্ট্রিস আজকে যেভাবে গড়ে তোলা হয়েছে গত ৭টি যোজনায় তার উপর যেখানে এমফ্যাসিস দিয়েছেন। সুখের কথা কেন্দ্রীয় সরকার ৩ মাস হল বসেছেন এবং বসার সঙ্গে সঙ্গে এই এমফ্যাসিস শিফ্‌ট করার কথা বলেছেন। তিনিও বলেছেন আমরা গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার জন্য শতকরা ৫০ ভাগ সেখানে অর্থ বরাদ্দ করব। আজকে যদি আমরা আমাদের অর্থনীতিকে গ্রামীণ ভিত্তিতে চাঙ্গা করতে চাই তাহলে পরে সমগ্র গ্রামীণ অর্থনীতিক ঢেলে সাজানোর জন্য গ্রামীণ শিল্প গড়ে তোলার ক্ষেত্রে আমাদের একটা বৈপ্লবিক পদক্ষেপ নিতে হবে। তা ছাড়া এটা সম্ভবপর নয়। আজকে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গ করতে গেলে গ্রামীণ

শিল্প হয়ত সেটা কোথায়ও হবে কটেজ অ্যান্ড মিডিয়াম স্কেল ইন্ডাস্ট্রি, কোথায়ও হতে পারে অ্যাগ্রো-ইন্ডাস্ট্রি, আবার কোথায়ও হতে পারে লার্জ স্কেল ইন্ডাস্ট্রি। সেটা নানারকম হতে পারে। এটা যদি আমরা করি তাহলে শহরমুখী গ্রামের শিক্ষিত ছেলেরা এবং এখন দেখতে পাচ্ছি শিক্ষিত মেয়েরা যে চাকরির জন্য ছুটে আসছে সেটা বন্ধ হবে। শহরগুলোকে গড়ে তুলবার জন্য আরবানাইজেশনের জন্য আজকে আমাদের বিপুল অর্থ ব্যয় করতে হয়, কিন্তু আজকে আমরা যদি গ্রামে অর্থনীতিকে চাঙ্গা করবার জন্য গ্রামীণ শিল্পের উপর জোর দিই তাহলে গ্রাম থেকে বেকারের দল কখনও শহরমুখে আসবে না। এরফলে আরবানাইজেশনের খরচ কমবে এবং অন্যদিকে গ্রামগুলির পুনর্গঠন সম্পূর্ণ হবে। মাননীয় অর্থমন্ত্রী এই ব্যাপারে বাজেটে কিছু কিছু ইঙ্গিত করেছেন। আমরা এটাও লক্ষ্য করেছি যে, আমাদের নতুন কেন্দ্রীয় সরকার, যাদের হাতে সময় ছিল না, গোটা জিনিসটাকে তারা সেইভাবে বিচার-বিবেচনা করতে পারেন নি। কিন্তু এখন ইনিশিয়াল পিরিওড; এরপর বার বার আসবে অষ্টম যোজনার এক-একটি বছর। কাজেই আমরা যদি ইতিমধ্যে সমস্ত জিনিসটা সাজাতে না পারি তাহলে সেটা ফাঁকা আওয়াজে পরিণত হবে। তাই মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেট বরাদ্দকে সমর্থন করবার সঙ্গে সঙ্গে আশা করব, এই ব্যাপারে রাজ্য সরকার যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে যথাযথ ইন্টার-অ্যাকশন করেন যাতে তারা যুক্তিযুক্ত সিদ্ধান্ত গ্রহণ করেন।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বিশেষ কাজে নাকি চলে যাবেন, কিন্তু আমি কয়েকটি বিষয়ে ওর দৃষ্টি আকর্ষণ করতে চাই। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব, উনি যেন দু-চার মিনিট থেকে যান, কারণ বাজেট সম্পর্কে আমার কিছু জানাবার আছে এবং সেগুলোর যেন তিনি উত্তর দেন। অসীমবাবু পরপর চারবার ঘাটতিশূন্য বাজেট পেশ করেছেন বিধানসভাতে। উনি ছাত্রদের অর্থনীতি পড়ান, একজন পণ্ডিত ব্যক্তি তিনি। কিন্তু যেভাবে তিনি বাজেটে প্রস্তাব দিয়েছেন এবং তাকে ঘাটতি শূন্য বলছেন তাতে আমি মনে করি কিছু হাততালি পাবার জন্যই সেটা বলেছেন। আজকে রাজ্যের যে অবস্থা তাতে রাজ্যটাকে যদি আরও বেশি গতিশীল করতে হয় তাহলে বিশেষ জোর দিতে হবে কৃষির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, পরিবহনের ক্ষেত্রে, রাস্তা নির্মাণের ক্ষেত্রে এবং তার সংস্কারের ক্ষেত্রে, ক্ষুদ্র শিল্প গঠনের ক্ষেত্রে, স্কুল-কলেজ নির্মাণের ক্ষেত্রে, কর্ম-সংস্থানের ক্ষেত্রে। কিন্তু এসব ক্ষেত্রে যা যা করণীয় তার কোনও ইঙ্গিত ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে ঘাটতি শূন্য ভারসাম্যমূলক বাজেট পেশ করেছেন তারমধ্যে নেই। তবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যারা বিধায়ক রয়েছেন এখানে, যেহেতু তাদের দলের মন্ত্রী এই বাজেট পেশ করেছেন সেহেতু এই বাজেটকে তাদের ভালো বলতেই হবে। কিন্তু আমরা সেটা বলতে পারছি না। আমি অসীমবাবুকে একটু আগে বলছিলাম—আপনি টোটাল এক্সপেন্ডিচার ৬৫৯০.৫৪ কোটির মধ্যে ৫৬১৫.৭০ কোটি অর্থাৎ ১৯৯০-৯১ সালের মোট খরচের ৮৬ পারসেন্ট টাকা রেভিনিউ অ্যাকাউন্টে খরচ করছেন। অর্থাৎ কর্মচারিদের স্যালারি পেমেন্ট করতে, সরকারি কাজকর্ম চালাতে আপনি ৮৬ পারসেন্ট টাকা ব্যয় করছেন। আর আমাদের রাজ্যের উন্নয়নের জন্য, পশ্চিমবাংলার ডেভেলপমেন্টের জন্য কত টাকা আপনি অ্যালটমেন্টে করেছেন? ৯৭৪-৮০ কোটি টাকা। এর মধ্যে ২৪৫.২৭ কোটি টাকা ঋণ শোধের জন্য

হয়েছে। অর্থাৎ ৭২৯.৫৩ কোটি টাকা আপনি খরচ করছেন আপনার রাজ্যের উন্নয়নের জন্য। অর্থাৎ আপনি ক্যাপিটাল অ্যাকাউন্টের ১১ পারসেন্ট খরচ করছেন উন্নয়নের জন্য আমরা কি করে বিশ্বাস করব আপনার এই যে বাজেট এই বাজেটের দ্বারা পশ্চিমবাংলার উন্নয়নের ক্ষেত্রে গতিশীলতা আনবে, নতুন নতুন শিল্প গড়ে তুলবে। যাই হোক আমরা কি করে আশা করতে পারি যেখানে মাত্র ১১ পারসেন্ট খরচ হচ্ছে? ৮৬-৮৭ পারসেন্ট খরচ হচ্ছে নন ডেভেলপমেন্ট খাতে, যেখানে কোনও উন্নয়ন নেই, রিটার্ন নেই, যেখানে কোনও এমপ্লয়মেন্ট জেনারেট করবে না। আপনার টোটাল খরচের ৮৬-৮৭ পারসেন্ট চলে যাচ্ছে নন ডেভেলপমেন্ট খাতে এবং আরও কিছু চলে যাচ্ছে ঋণ শোধের জন্য আর বাকি ৭২৯.৫৩ কোটি টাকা খরচ করছেন বিভিন্ন উন্নয়নমূলক খাতে যেটা টোটালের ১১ পারসেন্ট। স্যার, বলা হয়েছে বাজেটে ঘাটতি থাকবে না। রাজ্য সরকারি কর্মচারিদের ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় বেতন বাড়িয়েছেন, তাদের. বেতন বৃদ্ধি পেযেছে। তাদের এরিয়ার পেমেন্ট করতে হবে। সেন্ট্রাল গভর্নমেন্টের ডি.এ. বেড়েছে, রাজ্য সরকারি কর্মচারিদেরও ডি.এ. বাড়াতে হবে। ১৫০ কোটি টাকা লাগবে রাজ্য সরকারি কর্মচারিদের বেতন বৃদ্ধি পাওয়ার জন্য এবং তার এরিয়ার পেমেন্ট করার জন্য ৪০০ কোটি টাকা লাগবে। এইগুলি যদি পেমেন্ট করতে হয় তাহলে আপনার বাজেটে ঘাটতি হবেই। অসীমবাবু বললেন এই ব্যাপারে তিনি চিন্তা করছেন। ওনাদের কো-অর্ডিনেশন কমিটির লোক আছে, এ.বি.টি.এ.তে ওনাদের লোকজন আছে, ওনারা যা বলছেন তাতে সব রাজি হয়ে যাচ্ছে, প্রভিডেন্ট ফান্ডে রেখে দিয়েছেন। সেটাকে ব্যয় না দেখিয়ে আয় হিসাবে দেখাচ্ছেন। এটা তো খরচের খাতের টাকা। স্যার, উনি বলেছেন সরকারি কর্মচারী, শিক্ষক এবং শিক্ষাকর্মীদের এরিয়ার পেমেন্ট করেও বাজেট ঘাটতি থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অর্থনীতি নিয়ে পড়াশুনো করেছি দীর্ঘদিন, অর্থনীতির অধ্যাপক হিসাবে আছি। পশ্চিমবাংলার বাজেট হয়েছে সেটা আমার চোখে লাগছে। উনি একজন বিশিষ্ট অর্থনীতিবিদ, উনি অনেক ভালো বাজেট তৈরি করতে পারতেন। কিন্তু তিনি পারেন নি। আমাদের রাজ্যের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির চাপের বাধ্য হয়ে তাকে এই বাজেট তৈরি করতে হয়েছে। সেই জন্য ঠিকমতো তিনি তার বাজেট তৈরি করতে পারেন নি। আমি অসীমবাবুকে বলি যে অনেকগুলি ক্ষেত্রে যেখানে আপনি রেভিনিউ বাড়াতে পারতেন। কিন্তু সেই সমস্ত জায়গায় আপনি রেভিনিউ বাড়াতে পারেন নি। স্যার, আমাদের রাজ্য সরকারের কর আরোপ ক্ষমতা খুব সীমিত। রাজ্য সরকারকে অতিরিক্ত ব্যয় করতে হলে কেন্দ্রের কাছ থেকে ঋণ গ্রহণ করতে হয় এবং অর্থ কমিশনের কাছ থেকে পাওয়া টাকা থেকে খরচ করতে হয়। স্যার, আমি যেটা বলতে চাই সেটা হল আমাদের পশ্চিমবাংলার আয় বাড়তে পারে এই রকম অনেক জায়গা আছে। কৃষি আয় কর অর্থাৎ এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আরোপ করলে আমার মনে হয় তার থেকে আয় বাড়তে পারে। কিন্তু কৃষি আয় করের উপর আপনি হাত দেবেন না। আমাদের যে রেভিনিউ আরনিং সেটা দিনের পর দিন কমে যাচ্ছে। অর্থাৎ আমাদের নতুন উৎস খুঁজে বার করতে হবে। সেলস ট্যাক্স বাড়ছে, সেলস ট্যাক্স হচ্ছে আমাদের রাজ্যের আয়ের একটা বড় উৎস, এটার উপর আপনি গুরুত্ব দিয়েছেন। আমি বইটা থেকে দেখতে পারি আমাদের ইলেকট্রিসিটি ডিউটি দিনের পর দিন কমে গিয়েছে। স্যার, আজকে আমাদের বন্ধু সরকার ১৭৯০ কোটি টাকা অতিরিক্ত কর আরোপ করে সংগ্রহ করছেন সেখানে তারা রাজ্যকে ৩ কোটি টাকা

[7-50 — 8-00 P.M.]

দিচ্ছেন। আমি যেটা বলতে চাইছি তা হচ্ছে কেন্দ্রের কাছ থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্টের কিছু পাওয়ার আশা নেই। কারণ এই বিশ্বনাথ প্রতাপ সিং ১৯৮৫ সালের ভারতবর্ষের যখন অর্থমন্ত্রী ছিলেন তখন তিনি যে বাজেট পেশ করেছিলেন, তৎকালীন মার্কসবাদী পার্টির নেতারা বলেছিলেন রাজা মহারাজার বাজেট থেকে আমরা কি আশা করতে পারি? এই বাজেটে জনগণের জন্য কিছু নেই, এই বাজেট প্রগতিশীল বাজেট হতে পারে না। জ্যোতিবাবুদের কথাই হচ্ছে এই রকম যাহা কংগ্রেস বিরোধী হবে তাহাই প্রগতিশীল এবং কংগ্রেস কিছু করলে তা হবে প্রতিক্রীয়াশীল। কংগ্রেস ছাড়া অন্য কেউ করলে তা হবে প্রগতিশীল। রাজা বিশ্বনাথ প্রতাপ সিং যদি পশ্চিমবঙ্গের এই বামফ্রন্ট মন্ত্রিসভাকে ভেঙে দেন তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বলবেন ওরা একটা ভালো কাজ করে গেছেন। আমরা পশ্চিমবঙ্গের বুকে পনের বছর ক্ষমতায় থেকে জনগণের জন্য ভালো কাজ করতে পারিনি, কৃষি ক্ষেত্রে , বিদ্যুতের ক্ষেত্রে, কোনও জায়গাতে উন্নয়নের ছাপ রাখতে পারিনি, সেজন্য বিশ্বনাথ প্রতাপ সিং এই সরকারকে ভেঙে দিয়েছেন এবং ভেঙে দিয়ে তিনি ভালো কাজই করেছেন। আজকে পশ্চিমবঙ্গের টোটাল যে অবস্থা তাতে আমরা আশার আলো কিছু দেখতে পাচ্ছিনা। অ্যালটমেন্ট অব ফান্ডের সম্বন্ধে আমি যেটা বলতে চাইছি, আমাদের বিদ্যুতের ক্ষেত্রে ১৯ কোটি টাকা কমে গেছে। ক্যাপিটাল অ্যাকাউন্ট বাজেটে বিদ্যুতের উপরে ১৯ কোটি টাকা কম করা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী ভারতবর্ষের প্রধানমন্ত্রী যখন রাজীব গান্ধী ছিলেন তখন বলেছিলেন যে আমরা বক্রেশ্বর করব নিজেরাই। এটাতে আমাদের আত্মসম্মানের ব্যাপার জড়িত। কিন্তু বাজেটের মধ্যে এক নয়া পয়সা অ্যালটমেন্ট নেই। মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন যে কারও সাহায্য ছাড়াই আমরা বক্রেশ্বর তৈরি করব। মাঠে ময়দানে বলেছিলেন যে পশ্চিমবঙ্গ সরকার বক্রেশ্বর করার জন্য ফান্ডে তৈরি করবে। ১৯৯০-৯১ সালের যে বাজেট প্রস্তাব রাখা হয়েছে। তারমধ্যে বক্রেশ্বরের জন্য অ্যালটমেন্ট কোথায়? আজকে দেখছি কেন্দ্রীয় শক্তিমন্ত্রী আরিফ মহম্মদ খান সেই কাজ করছেন। রুশ দেশের ঋণ নিয়ে বক্রেশ্বর গড়ার জন্য কাজে লাগাবেন, এটা আমরা আজকে দেখছি। এই কথা তো আগে আপনারা বলেন নি? আগে বলেছিলেন বক্রেশ্বরের জন্য টাকা রাখব। কিন্তু বাজেট প্রস্তাবের মধ্যে কোথায় সেই টাকা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাতে দেখছি বিদ্যুতের ক্ষেত্রে অ্যালটমেন্ট অব ফান্ড কমে গেছে। ওয়াঁটার সাপ্লাই, স্যানিটেশন, হাউজিং, আর্বান ডেভেলপমেন্ট অ্যালটমেন্ট ১৯৮৯-৯০ সালে যেখানে ছিল ৯.৮৯, সেখানে ১৯৯০-৯১ সালে করা হয়েছে ৯.২৮। এগ্রিকালচার অ্যান্ড অ্যালায়েড সার্ভিসের ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে ছিল ৭.৭৩, আর ১৯৯০-৯১ সালে তা হয়েছে ৬.৫৬, এনার্জির ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে ছিল ৩৪.০২, ১৯৯০-৯১ সালে তা কমে দাঁড়িয়েছে ৩০.৮৭। অথচ মাননীয় অর্থমন্ত্রী বলছেন আমরা ডেভেলপ করব, কর্মসংস্থান বৃদ্ধি করব এগুলো যে করবেন, তারজন্য ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার আপনার কোথায়? অর্থমন্ত্রী মহাশয় যখন ভাষণ দেন তখন অনেক ভালো ভালো কথা বলেন। তিনি বলেছেন যে পশ্চিমবঙ্গের মাটির নিচে, ভূগর্ভে অনেক সম্পদ আছে তা ইউটিলাইজ করবেন। মাটির উপরে যেটা আছে তার ইউটিলাইজেশন কি আপনি করতে পেরেছেন? টোটাল ইরিগেটেড ল্যান্ড যেটা পশ্চিমবঙ্গে রয়েছে তা কি আপনি কাজে লাগাতে পেরেছেন? ক্ষুদ্রসেচ-এর টাকা দিল্লিতে ফেরৎ চলে যাচ্ছে। মানস ভুঁইয়া

এখানে যখন 'ক্যাগ' রিপোর্ট নিয়ে আলোচনা করতে চাইলেন তখন স্পিকার মহাশয় বললেন যে 'ক্যাগ' রিপোর্ট নিয়ে এখানে আলোচনা করবেন না। অথচ বোফর্স নিয়ে 'ক্যাগ' যে রেকমেন্ডেশন করেছিল তা নিয়ে পার্লামেন্টের বুকে আলোচনা করার জন্য কত না হৈচৈ হয়েছিল। আমি অর্থমন্ত্রীকে বলব কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল যে রিপোর্ট সাবমিট করেছেন এবং যে সমস্ত ফিনান্সিয়াল ডিক্লারেশন হয়েছে এবং এক খাতের টাকা অন্য খাতে ব্যয় হয়েছে এবং পঞ্চায়েতেরা যে প্রাইভেট ফান্ডে লক্ষ লক্ষ টাকা রেখে দিয়েছেন, ডিফলকেশন অফ ফান্ড, এবং মিস অ্যাপ্রোপ্রিয়েশন অফ ফান্ড এবং নন-ইউটিলাইজেশন অফ ফান্ড যেগুলো হয়েছে তার ব্যাপারে অ্যাসেম্বলিতে একটা কমিটি করার দরকার। একথা আমরা বারে বারে বলেছি। আজকে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল, যারা কেন্দ্রীয় একটা সংস্থা পশ্চিমবঙ্গ সরকারের ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ ফিনান্সিয়াল ইয়ারের যে খরচ তার হিসাব পরীক্ষা করে দেখেছেন। সেখানে যে ফিনান্সিয়াল ইরেগুলারেটিস রয়েছে, করাপশন রয়েছে ডিফলকেশন অফ ফান্ড রয়েছে, নন-ইউটিলাইজেশন অফ ফান্ড রয়েছে এগুলো দেখা দরকার। আমি মাননীয় অর্থ মন্ত্রীকে প্রশ্ন রাখব যে, এই যে বিগত ৪ বছর ধরে ঘাটতিশূন্য বাজেট দেখানো হল এতে কতটা অগ্রগতি ঘটেছে? কর্মসংস্থানের পরিমাণ কতটা বৃদ্ধি করতে পেরেছেন? বরং শিক্ষকদের স্বার্থ ক্ষুন্ন করে তাদের চাকুরির বয়সসীমা ৬৫ বছরের জায়গায় ৬০ বছরে আনা হল। আপনারা ৫ বছরে গ্রামের কত খরচ হয়েছে ভাবতে পারবেন? এইভাবে ক্যাডারদের হাতে এবং পার্টি ক্যাডারদের হাতে টাকা জমছে। এতে কর্মসংস্থানের কোনও সুযোগ নেই। পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ে তোলার, কৃষির উন্নতির কোনও উল্লেখ নেই। আজকে হলদিয়া প্রোজেক্ট নিয়ে আপনারা কি করছেন? তার কোনও প্রভিসন নেই, তার এমপ্লয়মেন্টের কোনও চিত্র নেই এবং তারজন্য কোনও প্রভিসন রাখা হয় নি। তারপরে বক্রেশ্বর ফিনান্সিয়াল অ্যালটমেন্ট সম্বন্ধে কোনও প্রভিসন নেই। কারণ তারা বসে আছেন আরিফ মহম্মদ খানের উপরে, কখনও তিনি রুশ দেশ থেকে ঋণের ব্যবস্থা করে দেবেন, তবেই বক্রেশ্বরের কাজ এগোবে। তা না হলে বক্রেশ্বরের কাজ হবে না। এই বাজেটকে সত্যি পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে লাগবে? এটা কেবলমাত্র পার্টি বাজি করার জন্য দলবাজি করার জন্য এই বাজেট করা হয়েছে। এতে কোনও কর্মসংস্থান প্রকল্প নেই, এই বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ে তোলার কোনও ইঙ্গিত নেই। এই বাজেটের মধ্যে নতুন করে কোনও কৃষি প্রকল্পের কথা বলা হয়নি। ইরিগেশনের কথা বলা হয় নি। তাছাড়া স্কুল-কলেজ তৈরি করার কথা কোনও উল্লেখ নেই। অতএব এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, তিনি এই নিয়ে ৪ বার ঘাটতি শূন্য একটা সুসংহত এবং সুশৃঙ্খলিত বাজেট আমাদের কাছে উত্থাপন করেছেন। বিগত চার দশক ধরে দেশের যে ধারা যে রীতি-নীতিতে চলেছে, তার মধ্যে এই সীমিত ক্ষমতার মধ্যে থেকে তিনি যে এত সুন্দর বাজেট পেশ করেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাই। যদিও এখনও মাসূল সমীকরণ নীতির বৈষম্য দূর করা যায় নি কিন্তু তবুও এটুকু ঠিক যে এই বাজেট নতুন করের বোঝা সাধারণ গরিব মানুষদের উপরে চাপান নি। প্রশাসনকে ঠিকমতো কাজে লাগাতে এবং

জনগণের সহযোগিতায় সম্পদ বৃদ্ধির যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তা সত্যিই অভিনন্দনযোগ্য। পরিকল্পনার ক্ষেত্রে এইবার যে ১৯ শতাংশ বৃদ্ধি করা হয়েছে তারজন্য তাকে অভিনন্দন জানাই। ১৯৯০-৯১ সালে অষ্টম পরিকল্পনার কাজ শুরু হবে এবং নবম অর্থ কমিশনের সুপারিশ যে কার্যকর হবে তার কোনও প্রতিফলন এই বাজটের মধ্যে আমরা দেখতে পেলাম না। এই কথা ভাবা দরকার যে পশ্চিমবঙ্গের গড় মাথাপিছু আয় এবং উৎপাদনের দিক দিয়ে এখনও আমরা পিছিয়ে আছি; তাকে বৃদ্ধি করার জন্য সুসংহতভাবে একটি পরিকল্পনা উত্থাপন করার দরকার ছিল কিন্তু তা এর ভেতরে আমি দেখতে পাইনি। এ ছাড়াও আমাদের একটি বৃহৎ সৌভাগ্য দেখা দিয়েছে সেটা হচ্ছে রাষ্ট্রীয় ইউনিট শিল্পে এবং সেবামূলক ইউনিট শিল্পের পরিচালনার ক্ষেত্রে ধনবাদী ও পুঁজিবাদী মালিকের সৃষ্টি করা যে নীতি তার পরিবর্তন রাষ্ট্রায়ত্ত উদ্যোগ কলকারখানা গড়তে চাই এবং প্রতিষ্ঠিত করতে চাই। কিন্তু সেক্ষেত্রেও আমরা দেখতে পাচ্ছি এই রাষ্ট্রীয় ক্ষেত্রে আমাদের অসহায়তা থাকছে, এবং এই ব্যাপারে আমাদের একটা সংগ্রাম হওয়া দরকার। রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রগুলি এবং সেবামূলক ইউনিটগুলি যাতে একটা উদাহরণ হিসাবে পশ্চিমবঙ্গে ও ভারতবর্ষের কাছে নজীর সৃষ্টি করতে পারে তার একটা ব্যবস্থা হওয়া দরকার। এটা যদি করতে পারা যায় ব্যক্তি মালিকানায় যা গর্ব ধনতান্ত্রিক ব্যবস্থায় তারও একটা সমুচিত জবাব আমরা দিতে পারি। দীর্ঘদিন কেন্দ্রীয় সরকারের ধনতান্ত্রিক পথ ধরে ভারতবর্ষের অশুভ বিকাশ এবং তার প্রতিফলন আমাদের এই পশ্চিমবঙ্গে সৃষ্টি হয়েছে। এই অসম বিকাশকে দূর করা দরকার। এই অসম বিকাশের ফলে একটা বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দেয় নিজেদের মধ্যে এবং এতে বিক্ষোভ ও ক্ষোভের সৃষ্টি হয়। কিন্তু পশ্চিমবাংলায় যে পশ্চাৎপদ জেলাগুলি আছে সেই অসম বিকাশের ফলে তারা সেইসব এলাকায় উন্নয়ন করার ক্ষেত্রে আজও কোনও পথ দেখাতে পারেননি এবং বাজেটেও সেই ব্যাপারে কিছু দেখতে পাইনি। ফলে এই অসমতা দিন দিন আরও বৃদ্ধি পাবে, তাই এটা দূর হওয়া আশু প্রয়োজন। বৃহত্তর পশ্চিমবাংলার আদিবাসী হচ্ছে ক্ষেতমজুর এবং অসংগঠিত শ্রমিক এই সমস্ত শ্রমিক ও ক্ষেতমজুরদের একটা ব্যবস্থা হওয়া দরকার, কিন্তু তার কোনও প্রতিফলন এখানে দেখতে পাইনি। ক্ষেতমজুরদের ভরতুকি রেশন দেওয়া হয় সেটা কতটা দেওয়া হচ্ছে এবং আগামী বছরে তাদের জন্য কত ছাড় দেওয়া হবে সেটা লেখা থাকা দরকার এবং অসংগঠিত শ্রমিকদের জন্য একটা লেবার ডিপার্টমেন্ট হওয়া দরকার। কারণ বৃহত্তর শ্রমিকদের নিয়ে যে লেবার ডিপার্টমেন্ট রয়েছে তাতে সবারই কাজ চাই এবং এর জন্য একটা ব্যবস্থা হওয়া দরকার। ক্ষুদ্রশিল্পের ব্যাপারে যে প্রসার হচ্ছে তাতে আমরা দেখেছি ভূগর্ভস্থ জল সবচেয়ে বেশি ব্যবহার হচ্ছে, ভূপৃষ্ঠের জল আমাদের কম ব্যবহার হয়, কিন্তু এই ভূগর্ভস্থ জল ব্যবহার করতে গিয়ে একটি ভীষণ সংকট দেখা দিয়েছে, এটা একটু ব্যাপক সার্ভে হওয়া দরকার এবং একটা আইন হওয়া দরকার যাতে যত্রতত্র এই ভূগর্ভস্থ জল ব্যবহার না হয় এবং সংকট সৃষ্টি না হয় এটা দেখা দরকার। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আমার এই সামান্য কয়েকটি কথা উত্থাপন করে আমি বক্তব্য শেষ করছি।

[8-00 — 8-10 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামানঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর অনুপস্থিতিতে তার বাজেট সম্পর্কে মন্তব্য পেশ করতে হচ্ছে। বারে বারে তিনি আপনাদের

কাছে ঘাটতিশূন্য বাজেট পেশ করেছেন এবং বৎসরের শেষে সাপ্লিমেন্টারি বাজেটের মাধ্যমে তিনি তার সেই ঘাটতি পূরণ করে নেন। এটা অর্থনীতির কোন ফর্মূলা! এই অর্থনীতিতে কি লাভ হয় সেটা জানিনা, তবে তার বাজেট স্পিচ পড়ে মনে হল সুষ্ঠ চিন্তাধারার অভাব বা পরিকল্পনা অভাব। এ যেন অ্যাডহক ভিত্তিতে বাজেট স্পিচ তৈরি হয়েছে। কারণ আপনারা জানেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের দেশে বেকারি অত্যন্ত বেড়ে যাচ্ছে। কিন্তু সেই বেকারি দূর করা সম্পর্কে কোনও সুষ্ঠু পরিকল্পনার কথা এই বাজেট স্পিচে নেই। ১৯৭৬ সালে আমাদের দেশে বেকার ছিল ১ কোটি, এখন সেখানে বেকার হয়েছে তিন দশমিক ২৪ কোটি। এই বেকারি দূর করা সম্পর্কে বা সমাধান করবার ক্ষেত্রে, কোনও কথা মাননীয় অর্থমন্ত্রীর বাজেট স্পিচ থেকে পেলাম না। আর একটা কথা, আমাদের যে প্রশাসন, মাথাভারী প্রশাসন সেই প্রশাসন খাতে ব্যয় বেড়েছে। এই সম্পর্কে সুষ্ঠু পরিকল্পনার কথা বাজেট স্পিচে নেই। কর আদায় ৩৩ কোটি থেকে ২৩ কোটি টাকা হয়েছে। আর প্রশাসনিক খাতে যা ব্যয়বরাদ্দ ছিল তার থেকে আরও তিন কোটি টাকা বেড়েছে। নতুন কেন্দ্রীয় সরকার বাজেটে পেট্রোল, ডিজেলের দাম বাড়াবার ফলে, রেলের ভাড়া বৃদ্ধির ফলে যে সমস্ত জিনিসপত্রের দাম বাড়বে কিছুটা, এই সম্পর্কে কিছুটা স্বীকৃতি মাননীয় অর্থমন্ত্রীর বাজেট স্পিচে থাকলেও পরিষ্কার নয়। অর্থনীতির সুদূর প্রসারী ফল ফলবে। কিন্তু তার বাজেটে ব্যালেন্স করবার কোনও চেষ্টা তার বাজেট স্পিচে পেলাম না। কেন্দ্রীয় সরকার যে মূল্যবৃদ্ধি পেট্রোল এবং ডিজেলের, এবং রেলের ভাড়া বৃদ্ধির মাধ্যমে ট্রান্সপোর্ট ডিসলোকেশন হয়ে যাচ্ছে। এই সম্পর্কে যদি কোনও সুষ্ঠু পরিকল্পনা রাজ্য সরকারের থাকে যে তাকে কি করে মোকাবিলা করা হবে তাহলে ভালো হয়। তা ছাড়া যে সমস্ত শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে, সেখানে শতকরা ১৫ ভাগ সাবসিডি দেবার কথা, যদি সেখানে উন্নয়নমূলক কাজকর্মের কথা বলা হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন যে কৃষকদের ১০,০০০ টাকা মুকুব করা হবে। এটা তার বাজেট স্পিচে উল্লেখ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের ঘোষণার পরে বিহার রাজ্য এবং অন্যান্য রাজ্য তারাও কৃষিঋণ মুকুব করে দিয়েছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সাতটা পঁয়তাল্লিশে শেষ হওয়ার কথা ছিল, আমি এটা সভার অনুমতি নিয়ে আরও ১ ঘণ্টা সময় বাড়িয়ে দিলাম। আশাকরি এতে সকলের সম্মতি আছে।

**শ্রী এ.কে. এম. হাসানুজ্জামান ঃ** যাই হোক কৃষিঋণ সম্পর্কে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন বাজেটে, অথচ কৃষিঋণ মুকুবের দাবিতে—এখানে আমরা শুধু দাবি সি.পি.আই. পার্টির পক্ষ থেকে ফরওয়ার্ড ব্লকের পক্ষ থেকে, আর.এস.পি. পার্টির পক্ষ থেকে দাবি করা হয়েছে কৃষিঋণ মুকুবের জন্য। গ্রামে আপামর জনসাধারণ আশা করে বসে আছেন। কেন্দ্রীয় সরকার ১০,০০০ হাজার টাকা পর্যন্ত কৃষিঋণ মুকুব করেছেন, আর রাজ্য সরকার যদি ৫ হাজার টাকা মুকুব করেন তাহলে ১৫ হাজার টাকা পর্যন্ত কৃষিঋণ মুকুব হতে পারে। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট স্পিচে এই সম্পর্কে কোনও সুস্পষ্ট ঘোষণা নেই। যুক্তি দেখানো হয়েছে যে যদি কৃষিঋণ মুকুব করা হয় তাহলে সমবায় দপ্তর অচল হয়ে যাচ্ছে। কিন্তু সরকার যদি সিক ইন্ডাস্ট্রিতে ভরতুকি দিতে পারেন বা অন্যান্য জায়গায় যদি ভরতুকি দিতে পারেন তাহলে এই কৃষিঋণ মুকুব করতে অসুবিধা কোথায়? সমবায় সমিতিগুলিতে যদি ভরতুকি দেন তাহলে

কোনও লোকসান হবার কথা নয়। অথচ শিল্পোন্নয়নের অনেক কথা বলা হয়েছে। কিন্তু কৃষকদের জন্য বা তাদের সর্বাঙ্গীন উন্নতির জন্য কোনও কথা বলা হয়নি। কৃষকদের জন্য যে লোন দেন তার জন্য সুদ নেওয়া হয়। তেমনি কৃষকদের সঙ্গে সঙ্গে তন্তুবায় বা অন্যান্য যারা হাতের কাজ করেন যেমন যারা হাতপাখা বানিয়ে জীবিকা অর্জন করেন অর্থাৎ যারা এই রকম জীবিকার সঙ্গে জড়িত তাদেরও দেখা উচিত। কিন্তু কৃৎষকদের কোনও ভরতুকি দেবার কোনওরকম বন্দোবস্ত নেই। বা তাদের সম্পর্কে কি করা হবে সেই সম্পর্কে কোনও কিছু উল্লেখ করা হয় নি। আরেকটা কথা হচ্ছে প্রতি বছর বন্যা হয়, তাতে ক্ষয়ক্ষতি হয়। সেই বন্যা প্রতিরোধের ব্যাপারে সারা পশ্চিমবঙ্গে একটা মাস্টার প্ল্যান সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে উল্লেখ পেলাম না। আপনারা জানেন উত্তর ২৪ পরগনার বিদ্যাধরী নদী সম্পর্কে বার বার বিধানসভায় আমি চিৎকার করেছি, সেই বিদ্যাধরী নদী স্যাংশন হল কিন্তু তার কাজ এগুচ্ছে না। বিদ্যাধরী নদীর সেই মাস্টার প্ল্যান সম্পর্কে কাজ যাতে এগোয়, মাস্টার প্ল্যান করে পশ্চিমবঙ্গে যাতে বন্যা প্রতিরোধ হয় সেই সম্পর্কে কোনও কথা বাজেটে বলা হয়নি। বিদেশি মদের উপর ট্যাক্স বাড়িয়েছেন এই প্রস্তাব আমরা সমর্থন করি, কিন্তু দেশি মদের উপর আপনি ট্যাক্স বাড়াচ্ছেন না কেন? মদ যদি খারাপ জিনিস হয়ে থাকে তাহলে সব রকম মদের উপরই ট্যাক্স বাড়ানো উচিত। পশ্চিমবঙ্গের উন্নয়নের ভাগ শিডিউল কাস্ট, মাইনরিটিসরা সকলেই যাতে সমান ভাবে পায় সে সম্বন্ধে বাজেট বইয়ে একটা কথাও বলা হয়নি। গত ২০ শে সেপ্টেম্বর আমি পাঁচটা রাজনৈতিক দলের এই সমস্ত এম.এল.এদের নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছিলাম যে কেন্দ্রীয় সরকার যদি ফিফটিন পয়েন্ট প্রোগ্রাম ফর মাইনরিটিস করে থাকেন তাহলে এখানে সেই প্রোগ্রাম ইম্পিলিমেন্ট কেন করা হবে না? কেন্দ্রে যদি মাইনরিটি কমিশন হয়ে থাকে তাহেল এখানে মাইনরিটি কমিশন করা কেন হবে না? এখানে মাইনরিটি সেল আছে কিন্তু সেই সেল কোনও ডেভেলপমেন্ট ওয়ার্ক করে না। এই সম্পর্কে আমি এই বিধানসভায় দৃষ্টি আকর্ষণ করেছিলাম। চাকরির খতিয়ান থেকে বলেছিলাম যে পশ্চিমবঙ্গের মুসলমান সম্প্রদায় সংখ্যালঘু, শিক্ষায় অনগ্রসর, অর্থনীতিতে অনগ্রসর, সরকারি চাকরিতে ২ পারসেন্টের বেশি রিক্রুটেড হচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আমার সঙ্গে একমত হয়েছিলেন যে এটা বাস্তব সত্য। যদি সত্য হয় তাহলে সে সম্পর্কে একটা সঠিক পরিকল্পনা করলে সবাই এগিয়ে যেতে পারে। এই সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে কোনও উল্লেখ পেলাম না। মাইনরিটি শুধু নয় শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের সম্পর্কেও একই কথা বলা যায়। যেমন মেদিনীপুর জেলার একটা অভিযোগের কথা বলছি—খেজুরি থানায় বেশি শিডিউল্ড কাস্ট আছে, সেখানকার জেলা পরিষদ পর্যন্ত তাদের বাজেটে এই শিডিউল্ড কাস্টদের সম্পর্কে কোনও চিন্তাভাবনা করেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থনৈতিক সমীক্ষায় ১৯৮৯-৯০ সাল থেকে অনেক ডেভেলপমেন্টের কথা বলেছেন কিন্তু ফরেস্ট্রি, মাইনিং অ্যান্ড কোয়ারি থেকে এখানে দেখা যাচ্ছে যে ১৯৮০-৮১ সাল থেকে ১৯৮৮-৮৯ সালে আমাদের যত উৎপাদন তার থেকে রোজগার কম হচ্ছে। তাহলে এত যেখানে ইঁট ভাটা হচ্ছে, কোয়ারি হচ্ছে সেখানে এই কোয়ারি থেকে রাজস্ব কমে যাওয়ার কারণ কি? ১৯৮৯-৯০ সালের আর্থিক সমীক্ষার ১৮ পৃষ্ঠায় আছে এটা। আমাদের অফিসার যারা আছেন তারা এটা তদন্ত করে দেখুন। ফরেস্ট্রিতে আমরা পিছিয়ে যাচ্ছি, মাইনিং অ্যান্ড কোয়ারিতে আমরা পিছিয়ে যাচ্ছি। এ সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রীর কাছে ব্যাখ্যা

[8-10 — 8-20 P.M.]

আশা করে এবং দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু' একটি কথা বলতে চাই। হাসানুজ্জামান সাহেব বলেছেন, উনি বাজেটে কিছুই দেখতে পাচ্ছেন না। আমার মনে হয় কংগ্রেস যে চশমা দিয়ে বাজেট দেখছেন উনি সেই একই চশমা দিয়ে বাজেট দেখছেন বলে কিছু দেখতে পাচ্ছেন না। যেমন একটু আগে তুহিনবাবু, মানসবাবু যে ধরনের দেখেছেন, উনিও সেই একই ধরনের দেখতে আরম্ভ করেছেন। মানসবাবু বললেন ওরাই নাকি ভূমি সংস্কার আরম্ভ করেছিলেন। এই ভূমি সংস্কার নিয়ে গ্রামে গঞ্জে লড়াই আমরাই শুরু করেছিলাম এবং আমাদের প্রয়াত মন্ত্রী, নেতা হরেকৃষ্ণ কোঙারের নেতৃত্বে এই লড়াই শুরু হয়েছিল। তখন এই কংগ্রেসই কিন্তু ভূমি সংস্কার সম্বন্ধে নানা রকম অপবাদ দিতে আরম্ভ করেছিলেন। ভারতবর্ষের আর কোনও জায়গায় এই ভূমি সংস্কার হয়নি, এই রকম ভূমি সংস্কার করতে পারেনি, পশ্চিমবঙ্গে কিন্তু আমরা এটা করতে সক্ষম হয়েছি। মৃত্যুঞ্জয়বাবু বলতে আরম্ভ করলেন ওরাই নাকি ভূমিসংস্কারের কাজ শুরু করেছিলেন। ভূমিসংস্কারের প্রথম ঐতিহ্য ওরাই বহন করেছিলেন, এটা এখন বলতে আরম্ভ করেছেন। আমরা জানি সিলিং আইন চালু করার সময় এই কংগ্রেসিরা তাদের সমস্ত জমি বেনামে করে ফেললেন এবং কিছু জমি ভেস্টেড ল্যান্ড করে নিজেদের নামে রেখেছিলেন। আর আজকে মানসবাবু বলতে শুরু করলেন সিলিং আইন সমস্ত ভেস্টেড ল্যান্ড বিলি, ডিস্ট্রিবিউশন কংগ্রেস আমলেই শুরু হয়েছিল। এই বিষয়ে আমাদের একটা অভিজ্ঞতা হয়েছে। কংগ্রেস আমলে যেসমস্ত জমি ডিস্ট্রিবিউশন হয়েছিল এখন দেখা যাচ্ছে কংগ্রেসিদের মধ্যে যাদের বেশি জমি ছিল সেই জমিগুলি তাদের বাড়ির নামে, চাকরের নামে করে রেখেছিলেন। তিনি বললেন কয়লাখনি ইন্দিরা গান্ধীর আমলে জাতীয়করণ করা হয়েছিল এবং ইন্দিরা গান্ধীর আমলেই 'গরিবী হঠাও' স্লোগান দেওয়া হয়েছিল। তখন থেকেই নাকি গরিবদের জন্য কাজ কর্ম শুরু করা হয়েছিল, এটাই মানসবাবু বলতে আরম্ভ করলেন। আমরা জানি কয়লাখনি রাষ্ট্রীয়করণ করা হয়েছিল। ব্যক্তিগত কয়লাখনির মালিকদের রাতের অন্ধকারে বলে দেওয়া হল যে, তোমাদের কয়লাখনিগুলি রাষ্ট্রীয়করণ করা হবে। ওখানে তোমাদের যে সমস্ত দামি দামি মেশিনপত্র, মালপত্র আছে সেগুলিকে ওখান থেকে সরিয়ে নাও। কোলিয়ারিতে এমন সব শ্রমিক নিয়োগ করেছিলেন যে, তারা কোনওদিন কোনও কোলিয়ারিতে কাজই করত না। এই সমস্ত মেশিনপত্র উধাও হয়ে গেল। তারপর রাজন্যভাতা বিল আনতে বাধ্য হয়েছিলেন ভারতবর্ষের জনগণের চাপে। আমাদের দাবি ছিল, ভারতবর্ষের জনগণের দাবি ছিল বিনা ক্ষতিপূরণ রাজন্যভাতা বিলোপ করতে হবে। রাজন্যভাতা বিল যখন এল তখন কেন্দ্রে কংগেস সরকার ছিল। ইন্দিরা গান্ধী চিন্তা ভাবনা করে দেখলেন দেশের মানুষের এই রাজন্যভাতা বিলোপ প্রতি একটা সমর্থন আছে এবং রাজাদের প্রতি দেশের মানুষের ঘৃণা আছে। এই রাজন্যভাতা বিলোপ বিলের পিছনে শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত মানুষের সমর্থন আছে। এই সব চিন্তা ভাবনা করে তিনি রাজাদের ডেকে বললেন, তোমাদের রাজ্যগুলি আমি শেষ করে দিচ্ছি। তোমাদের আর রাজত্ব থাকবে না। কিন্তু তোমাদের একটি বিষয়ে বিশেষ সন্তুষ্ট করব। আমি রাজন্যভাতা বিলোপ করে দেব বটে, কিন্তু একটা ভাতা তোমাদের

অবশ্যই দেব। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, সেই সময় রাজন্যভাতা বিলোপের জন্য প্রায় ৭০০ কোটির মতো টাকা দিতে হয়েছিল। আর অপর দিকে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন এই বাজেট শুধু জনস্বার্থমুখি নয়, শুধু উন্নয়নমুখি নয়, এটাকে একটা অর্থনৈতিক ভারসাম্য রক্ষাকারী বাজেট বলা যেতে পারে। কারণ, এতে কোনও নতুন কর বসানো হয়নি। অথচ ওরা এই বাজেটের দারুণ সমালোচনা করতে আরম্ভ করলেন। তুহিনবাবু বললেন পঞ্চায়েত নাকি জিপ্সী গাড়ি কিনেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন এবং মাননীয় মেম্বাররাও জানে যে, একটি গ্রাম পঞ্চায়েত যে টাকা খরচ করে, তাতে কত হাজার টাকা তাদের কাছে থাকে— ৫ হাজার টাকার বেশি তাদের কাছে থাকে না। ৫ হাজার টাকার বেশি স্কীম তারা দিতে পারে না। আর সেখানে তুহিনবাবু দেখলেন বর্ধমানে নাকি কোনও এক জায়গার পঞ্চায়েত জিপ্সী গাড়ি কিনেছে। তুহিনবাবুর কাছে এই কথা শুনে আমাদের খুবই আশ্চর্য হয়ে যেতে হচ্ছে। এর পরে হয়ত আমাদের কোনওদিন শুনতে হবে যে, গ্রাম পঞ্চায়েত বোফর্স কামান কিনেছে। গ্রাম পঞ্চায়েতের ৫ হাজার টাকার বেশি খরচ করার ক্ষমতা থাকে না, সেখানে তুহিনবাবু এই কথা কি করে বললেন সেটা আমরা বুঝতে পারছি না। বর্ধমান জেলাপরিষদ যে একটা ভালো কাজ করেছে সেটা তো তুহিনবাবু একবারও বললেন না! গ্রামাঞ্চলের কৃষিজীবী, শ্রমজীবী মানুষ তাদের সংস্কৃতি বিকাশের জন্য বর্ধমান কৃষক সমিতি জেলাপরিষদের সহায়তায় ৩ লক্ষ টাকা খরচ করে এই সব শ্রমজীবী যুবক-যুবতীদের জন্য একটা স্পোর্টস স্টেডিয়াম তৈরি করে নতুন দিগন্ত উন্মোচিত করেছেন, সেটা তো তুহিনবাবু একবারও উল্লেখ করলেন না! আমি তাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করব যে, গ্রামীণ ক্রীড়া ক্ষেত্রে আপনি টাকা খরচ করুন। প্রত্যেকটি জেলায় আপনি আরও টাকা দিন। এতে আরও শ্রম দিবস সৃষ্টি হবে। যে সমস্ত শ্রমজীবী যুবক যুবতী গ্রামে থাকে তাদের সংস্কৃতি বিকাশের কেন্দ্র নেই। সংস্কৃতি চর্চার জায়গা নেই। সেখানে তারা যাতে যেতে পারে তারজন্য আর্থিক সুহযোগিতা এবং সাহায্য দেওয়ার জন্য কিছু টাকা এ ক্ষেত্রে বরাদ্দ করা উচিত বলে আমি মনে করি। মাননীয় অর্থমন্ত্রীর কাছে এ ক্ষেত্রে টাকা বরাদ্দ করার জন্য আমি আবেদন জানাব। তুহিনবাবু কিছু প্রশ্ন তুলেছেন, আমি তাকে বলব, আপনি এটা দেখলেন না, পশ্চিমবঙ্গের সব ছেলেমেয়ে এটা গ্রহণ করেছে, বিভিন্ন পঞ্চায়েত সমিতি এটা নিয়ে চিন্তাভাবনা করছে, আপনি তার নামও করলেন না, নিজস্ব উদ্যোগে তারা এটা করেছে, আপনি শুধু জিপ্সী গাড়ির কথা বললেন এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সম্পত্তির কথা বললেন। এই প্রসঙ্গে আপনাকে জানাই যে বাইরের দেশে আমরা কোনওদিন টাকা জমায়নি, বোফর্স কেলেঙ্কারি করে ঘুসও কোনও দিন আমরা নিই নি, আমরা কোনও কমিশনও নিই নি। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি টিকে আছে গরিব, মধ্যবিত্ত, ক্ষেতমজুরদের চাঁদার উপর। গরিব, মধ্যবিত্ত, ক্ষেতমজুররা দিনের পর দিন এবং এমন কি মাসের পর মাস না খেয়ে পরিশ্রম করে যে টাকা রোজগার করে তারা তা থেকে পার্টিকে চাঁদা দেয় এবং সেই চাঁদার টাকায় আমরা ফান্ড করি। তাদের লড়াই-এর যে প্রতীক লালঝান্ডা তাকে উপরে তুলে ধরে এগিয়ে চলার জন্য তারা চাঁদা দেয় এবং সেই টাকা নিয়ে আমরা লড়াই করি, আন্দোলন করি আপনাদের কবর খোঁড়ার জন্য। আবার বলছি আমরা বাইরের দেশ থেকে কমিশন নিই না, বাইরের দেশে টাকাও জমিয়ে রাখি না কাজেই আমাদের সম্বন্ধে এসব কথা বলা ঠিক নয়। মানসবাবু বললেন যে,

আমাদের ক্ষুদ্রশিল্পমন্ত্রীকে নাকি প্রশ্ন করা হয়েছে এবং তিনি উত্তর দিতে পারেন নি। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি শুধু একটি পরিসংখ্যান তুলে ধরতে চাই। ১৯৭১ সালে পশ্চিমবঙ্গে মোট ১৯ হাজার ৪২৩টি ক্ষুদ্রশিল্প ইউনিট ছিল এবং পশ্চিমবঙ্গে তখন পাঞ্জাব, মহারাষ্ট্র, উত্তরপ্রদেশের থেকে পিছিয়ে ছিল, অপর দিকে ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্রশিল্প ইউনিটের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ২৫ হাজার ৫৭টি। ক্ষুদ্রশিল্পে পশ্চিমবঙ্গে সমস্ত প্রদেশের উপরে। এ ক্ষেত্রে সবচেয়ে উল্লেখযোগ্য হচ্ছে তাঁতশিল্প। এ ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী যেটা করেছেন এবারের বাজেটে, সমবায়ের মাধ্যমে যেসব তাঁতশিল্পী কাজ করেন তারা যখন অক্ষম হয়ে পড়বেন তখন তাদের একশো টাকা করে মাসোহারা দেবেন—এরজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। আপনারা তো গান্ধীজির দল। গান্ধীজি বলতেন চরকা কাটতে এবং তখন কংগ্রেসের একটা বস্ত্র নীতি ছিল। তখন ছিল যে গ্রামে যে সমস্ত হস্তচালিত তাঁতশিল্পীরা আছেন তারা আমাদের ভারতবর্ষের কাপড়ের চাহিদার শতকরা ৬০ ভাগ মেটাবেন এবং মিলের কাছ থেকে নেওয়া হবে বাকি ৪০ ভাগ। পরবর্তীকালে আমরা দেখলাম, ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধীর আমলে যে তখন আর মহাত্মা গান্ধীর কথায় গুরুত্ব দিলেন না। তারা বললেন যে, না তাঁতের কাপড় আর চলবে না। ব্রিটিশ আমলে যেমন তাঁতীদের আঙ্গুল কেটে দেওয়া হয়েছিল কংগ্রেসের আমলেও দেখলাম তাঁতীদের সেই রকম সর্বনাশ করা হল, বলা হল, সমস্ত আইন তুলে দিলাম, তারা বললেন হস্তচালিত তাঁতের কাপড় আর লাগবে না, সমস্ত মিল মালিকদের কাপড় নেব। এইভাবে আপনারা মিল মালিকদের কাছে আত্মসমর্পণ করলেন। ব্রিটিশ আমলে যেমন তাঁতীদের আঙ্গুল কেটে দেওয়া হয়েছিল ঢাকাই মসলিন ইত্যাদি তৈরি বন্ধ করার জন্য ঠিক তেমনি কংগ্রেসি রাজত্বেও এইভাবে তাদের টুঁটি চেপে ধরার জন্য তাদের রুজিরোজগার বন্ধ করে দেওয়া হল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের পুনরুজ্জীবন ঘটালেন এবং এরজন্য সরকার ভরতুকিও দিলেন। এরজন্য আমি মাননীয় ক্ষুদ্রশিল্পমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। গ্রামাঞ্চলে যেসব তাঁতীরা অন্ধকারে ডুবে ছিল আজ সরকার থেকে ভরতুকি দেবার জন্য তাদের অবস্থার অনেক উন্নতি হয়েছে। পরিশেষে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-20 — 8-30 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি তাকে আন্তরিক ভাবে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট এমনভাবে রচনা করা হয়েছে যে বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের সমস্ত শ্রেণীর জনগণের স্বার্থই শুধু সুরক্ষিত হবে না, সম্প্রসারিতও হবে। এটা একটা জনস্বাস্থ্যবাহী বাজেট, উন্নয়নশীল বাজেট। মাননীয় বিরোধী দলের সদস্যরা যখন এই বাজেটের উপরে তাদের বক্তব্য রাখছিলেন তখন তারা বললেন যে এই বাজেটের মধ্যে বা বিগতদিনের এই সরকারের পরিচালনাধীন পশ্চিমবাংলায় নাকি কোনও ক্ষেত্রেই অগ্রগতি ঘটেনি। আমি তাদের বক্তব্য শুনে অবাক হয়ে যাচ্ছিলাম। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা এখানে দিয়েছেন এবং তার সঙ্গে অর্থনৈতিক সমীক্ষার যে পুস্তক দেওয়া হয়েছে সেই পুস্তক দেখলে এই চিত্রের কথা মনে হওয়া কখনই সম্ভবপর নয়। কাজেই হয় এরা বিরোধিতা করার জন্য এই রকম বক্তব্য রেখেছেন, না হয় এই বাজেট বক্তৃতা এবং অর্থনৈতিক

সমীক্ষাকে যথাযথ মূল্যায়ন করার সময় তাদের ঘটেনি। মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় বাজেট বক্তৃতার সূচনা করে মাননীয় অর্থমন্ত্রীকে কয়েকটি ক্ষেত্রে ধন্যবাদ দিয়েছেন। তিনি বলেছেন যে কৃষিক্ষেত্রে আরও বেশি অগ্রগতি হওয়া উচিত ছিল। কৃষিতে ১১৫ কোটি টনের বেশি উৎপাদন বেড়েছে তার জন্যও তাকে তিনি ধন্যবাদ দিয়েছেন। শিল্পে যে মন্দা ছিল সেখানে যে বাতাবরণের সৃষ্টি হয়েছে তার জন্যও তাকে ধন্যবাদ জ্ঞাপন করেছেন। এই রকম ভাবে কিছু কিছু কথা তিনি আরও বলেছেন। তিনি কুটির শিল্পের অগ্রগতির কথা বলেছেন এবং সেই সঙ্গে অন্যান্য ক্ষেত্রের কথাও বলেছেন। তিনি প্রশ্ন করেছেন যে কেন এতদিন অগ্রগতি পিছিয়ে ছিল, আর এখন কেন অগ্রগতি শুরু হল? আমরা বারে বারে বলেছি যে আমাদের দেশের যে সাংবিধানিক কাঠামো রয়েছে, তাতে কেন্দ্র-রাজ্য সম্পর্কের যে ব্যবস্থা রয়েছে, আর্থিক পুনর্বিন্যাসের যে ব্যবস্থা রয়েছে তাতে দীর্ঘদিন কেন্দ্রে কংগ্রেস সরকার থাকার ফলে তার পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের প্রতি যে মনোভাব নিয়েছিলেন আর্থিক সাহায্যের ব্যাপারে, বিভিন্ন প্রকল্প অনুমোদনের ব্যাপারে যে মনোভাব গ্রহণ করেছিলেন সেই সব কারণে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নতি কিছুটা পিছিয়ে গেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তার নিজস্ব শক্তি এবং সম্পদের উপরে ভিত্তি করে এই অগ্রগতির দিকে নিয়ে যাবার চেষ্টা করেছেন। আমরা দেখছি যে ৯ম অর্থ কমিশন যে রিপোর্ট পেশ করেছেন তাতে তারা বলেছেন যে ভারতবর্ষের মধ্যে যতগুলি রাজ্য আছে সমস্ত রাজ্যগুলির মধ্যে সম্পদ সংগ্রহে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। এটা কি করে সম্ভব হল? এটা সম্ভব হয়েছে এই জন্য যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার নিজস্ব শক্তির এবং সম্পদের উপরে নির্ভর করে এবং জনগণের কাছ থেকে সম্পদ সংগ্রহ করে এই উন্নতি করার চেষ্টা করেছেন। তিনি ফ্লাইট অব ক্যাপিটালের কথা বলেছেন। তিনি আরও বলেছেন যে কোনও প্রকারে এখান থেকে শিল্পপতিরা শিল্প উঠিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে? তার মানে এই নয় যে নানা ভাবে শিল্পপতিদের এখানে শিল্প স্থাপনে বাধাসৃষ্টি করা হচ্ছে। আজকে কেন্দ্রে সরকারের পরিবর্তন হয়েছে। আমরা দেখছি হলদিয়ায় পেট্রো-কেমিকেলের কাজ শুরু হবার সম্ভাবনা দেখা দিয়েছে। আমরা দেখছি যে শিল্পপতিরা নানাভাবে বিভিন্ন রকম কলকারখানা স্থাপন করার জন্য আগ্রহ নিয়ে এগিয়ে আসছেন, রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করছে এবং যৌথ উদ্যোগে তারা শিল্প স্থাপনের ব্যবস্থা করছেন। মৃত্যুঞ্জয় বাবু এখানে প্রশ্ন করেছেন যে কেন স্টেট সেক্টরে শিল্প স্থাপন না করে যৌথ উদ্যোগে শিল্প স্থাপনের ব্যবস্থা করা হয়েছে? দুর্ভাগ্যের কথা, কংগ্রেসের সময়ে মিক্সড ইকনমিতে যৌথ উদ্যোগে শিল্প স্থাপন করলে কোনও দোষ নেই, পশ্চিমবঙ্গ সরকার যদি যৌথ উদ্যোগে শিল্প স্থাপন করতে আগ্রহী হন তাহলে সেটা রাজ্যের স্বার্থের পরিপন্থী হবে এই যুক্তি গ্রহণ করা যায় না। তিনি বিকল্প পরিকল্পনার কথাও বলেছেন। তিনি আরও বলেছেন যে আজকে গ্রামস্তর থেকে জেলাস্তর পর্যন্ত যে পরিকল্পনা চালু করা হয়েছে, এই পরিকল্পনার মাধ্যমে অনুতপাদক ব্যয় ঘটছে কি ঘটছে না তার প্রত্যক্ষ কোনও প্রমান পাওয়া যাচ্ছে না। তিনি এই সব বিষয়ে কিছু দুর্নীতির কথাও বলেছেন। মাননীয় সদস্য বোধ হয় ভুলে গেছেন যে রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন যে বিকেন্দ্রীকৃত পরিকল্পনার ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে পদ্ধতি গ্রহণ করেছে সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সেটাকে গ্রহণ করা উচিত, চালু করা উচিত। আজকে এই যে পরিস্থিতি, আজকে বিকেন্দ্রীকৃত অর্থনীতির যে কথা বলা হয়েছে সেটা

গণতান্ত্রিকপ্রিয় জনগণের প্রত্যক্ষ সহযোগিতা এবং সহায়তার মাধ্যমে দেশের এই অর্থনৈতিক উন্নতির কথা বলা হয়েছে। অথচ বিকেন্দ্রীভূত পরিকল্পনার মাধ্যমে যে কাজটার সূচনা হয়েছে, যার সুফল আমরা পাচ্ছি, যার ফলে আমরা দেখতে পাচ্ছি যে গ্রামাঞ্চলের উন্নতিকে আরও সুসংহত করার সুযোগ লাভ করা গেছে, সেই পরিকল্পনাকে, সেই পদ্ধতিকে আজকে সমালোচনা করে, তারা আজকে যে দৃষ্টিভঙ্গির পরিচয় দিচ্ছেন, সেই দৃষ্টিভঙ্গি যথোপযুক্ত নয়। বিকেন্দ্রীকৃত অর্থনীতির সঙ্গে তার সম্পর্ক খুঁজে পাওয়া যায় না, কিম্বা তারা যে আদর্শে বিশ্বাস করেন, যে গাঁটছড়া আছে, সেই গাঁটছড়াদের আদর্শের সাথেও তার সম্পর্কে খুঁজে পাওয়া যায় না, স্ববিরোধী নীতির কথা ওরা বলতে শুরু করেছেন। আর একটা কি দেখলাম, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে গোটা বাজেট আমরা দেখছি শিল্প স্থাপনের জন্য, কৃষির ক্ষেত্রে বিনিয়োগ নিশ্চয়ই বেশি হয়েছে, এবং হবেও কারণ ভারতবর্ষ মূলত কৃষি প্রধান দেশ। কৃষি আমাদের শ্রমজীবী মানুষকে, কর্মহীন মানুষকে যত বেশি মানুষকে অ্যাট্রাক্ট করতে পারবে, আমাদের দেশের যে শিল্প পরিকাঠামো গড়ে উঠেছে, বৃহৎ শিল্প কিম্বা মাঝারি শিল্প কিম্বা ক্ষুদ্র শিল্প, সেই বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র শিল্পের এখনই সেই ক্ষমতা সৃষ্টি হয়নি যে কর্মহীন মানুষের একটা বৃহত্তম অংশকে তারা অ্যাবজর্ভ করতে পারবে। এবং এটা তো সঠিক পদক্ষেপ যে কৃষিকে আরও উন্নত করে, কৃষির মাধ্যমে এবং কৃষির সঙ্গে যুক্ত নানা ধরনের শিল্পের মাধ্যমে দেশের অর্থনৈতিক কাঠামোটাকে সুসংহত সাবলীল এবং উন্নত করে তুলতে পারে সেই জন্য সেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। একদিকে যেমন কৃষি উন্নয়নের জন্য সেচ ব্যবস্থার সম্প্রসারণ এর জন্য ক্ষুদ্র সেচের মাধ্যমে সম্প্রসারণের ব্যবস্থা করা হয়েছে, অন্য দিকে তেমনি শিল্পের উন্নতির জন্য নানা রকম ইনসেনটিভ বা উৎসাহ দানের প্রকল্প সেখানে ঘোষণা করা হয়েছে। যার ফলে কৃষি এবং শিল্পতে যাতে অগ্রগতি হয়, তাতে অর্থনৈতিক বুনিয়াদের যে ভীতটা, সেটা সুসংহত হবে এবং সুদৃঢ় হবে, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় আমাদের লক্ষ্য করতে হবে, সাধারণত বিরেধি পক্ষের লোকেরা বাজেটকে বিরোধিতা করে সামলোচনা করেন ঐ ট্যাক্সেশন বিলের উপর। যে কোনও বাজেটের মাধ্যমে একটা সরকারকে কিছু অতিরিক্ত অর্থ সংগ্রহ করতে হয়, নতুন নতুন কর স্থাপন করে বা করের পরিমাণটাকে বৃদ্ধি করে। আজকে এই বাজেটের মাধ্যমে যে সব ক্ষেত্রে কর আরোপ করার প্রস্তাব রয়েছে, সেই করগুলোর মাধ্যমে দেশের সাধারণ মানুষ কোনও ভাবে এফেকটেড হবে না। দেশের সাধারণ মানুষের কোনও ভাবে চাপ সৃষ্টি হবে না এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ তাই এই কর নীতিকে সমালোচনা করার ক্ষেত্রটা থেকে সরে গেছেন। কর নীতিকে তারা সমালোচনা করতে পারেন নি। এটা অত্যন্ত ভালো লক্ষ্যণ। এই বাজেটে সাধারণ মানুষের দিকে লক্ষ্য রেখে যে এই বাজেটটা রচনা করা হয়েছে, এটা তার একটা ইঙ্গিত। একদিকে সেখানে কেন্দ্রীয় সরকারের বাজেটের কথা এরা সমালোচনা করেছেন, ঠিকই যে কেন্দ্রীয় সরকারকে কিছু কঠিন পদক্ষেপ হয়তো গ্রহণ করতে হয়েছে, যে পদক্ষেপের ফলে আপাত দৃষ্টিতে সাধারণ মানুষের উপর কিছু বোঝা চেপে যাবে। কিন্তু এই কথা কি ওরা স্মরণ করবেন যে দীর্ঘ ৪০ বছর শাসন ক্ষমতায় প্রতিষ্ঠিত থেকে আজকে সারা ভারতবর্ষকে ওরা ঋণের ফাঁদে জড়িয়ে দিয়েছেন। দু' লক্ষ ৬০ হাজার কোটি টাকা বৈদেশিক এবং অভ্যন্তরীণ ঋণের ফাঁদে সারা ভারতবর্ষ জড়িয়ে আছে। অতএব কেন্দ্রের বর্তমান জনতা দল সরকার সেই ঋণের ফাঁদ থেকে বেরিয়ে আসার জন্য শূন্য ভান্ডারে গিয়ে যে

বাজেট তৈরি করতে হয়, সেই বাজেট তৈরি করার ক্ষেত্রে এই রকম কিছু ব্যবস্থা হয়তো গ্রহণ করা অত্যাবশ্যক এবং অনন্যোপায় হয়ে তারা এটা করেছেন। অতএব নিজেরা যে পরিস্থিতি সৃষ্টি করেছিলেন সেই পরিস্থিতির ফলে পরবর্তী কালে সরকারকে যে দায় বহন করতে হচ্ছে, তার জন্য তাকে সেই ভাবে সমালোচনা করা সঠিক পদক্ষেপ বলে মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট এখানে পেশ করা হয়েছে, সেই বাজেটে আমি মনে করি বিগত বছরগুলোর মতো আরও পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থ সংরক্ষিত হবে, উন্নত হবে এবং এটা পশ্চিমবঙ্গের কল্যাণের জন্য এই বাজেট অনেক বেশি সহায়ক হবে। এই কথা বলে এই বাজেটকে আমি পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now, Shri Towab Ali.

(Shri Towab Ali was not present.)

## Adjournment

The House was then adjourned at 8.31 P.M. till 3 P.M. on Thursday, the 29th March, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 29th March, 1990 at 3:00 p.m.

### PRESENT

Mr. Speaker(Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 7 Ministers of State, and 235 Members.

[3-00 – 3-10 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ৫১ বছর পর রঞ্জি ট্রফি ক্রিকেট ফাইনালে বাংলা চাম্পিয়ান হয়েছে। আমি সেই বিষয়ে ছোট একটি প্রস্তাব বিধানসভায় উপস্থাপন করতে চাই। "This House notes with great pleasure that the West Bengal Cricket Team has won the prestigious Ranji Trophy this year.

This House congratulates the Captain of the West Bengal Cricket Team and his team members for this creditable achievement and hopes that the young cricketers and other sportsmen of this State will bring further glory to this State."

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় চিফ হুইপ শ্রী শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটি অত্যন্ত আনন্দের এবং এটা সকলের সমর্থনযোগ্য। এই ব্যাপারে কালকেই আমাদের সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং আরও কয়েকজন এই হাউসে মেনশন করেছিলেন। এই ব্যাপারে শচীন সেন মহাশয় যদি আমাদের সঙ্গে আলোচনা করে নিতেন তাহলে প্রস্তাবটির ভাষা একটু পাল্টে-টাল্টে আরও শক্তিশালী করতে পারতাম। যাইহোক, এই প্রস্তাবটিকে সর্বান্তকরণে সমর্থন করছি, এটা আমাদের সকলের পক্ষে আনন্দের এবং পশ্চিমবাংলার পক্ষে গর্বের এবং দিনটি এক ঐতিহাসিক দিন, সুতরাং সমর্থন করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় আজকে যে প্রস্তাবটি এনেছেন সেই প্রস্তাবকে আমরা সর্বান্তকরণে সমর্থন করছি, কারণ দীর্ঘ ৫১ বছর পর পশ্চিমবাংলা এই রঞ্জি ট্রফিতে দিল্লিকে হারিয়ে ফাইনালে জয়ী হয়েছে। আমার বিশ্বাস, এই জয় আগামী দিনে আমাদের রাজ্যে ক্রিকেট জগতে আরও দৃষ্টান্ত স্থাপন করবে এবং তার মধ্য দিয়ে পশ্চিমবাংলার ক্রিকেট টিম আরও শক্তিশালী হবে। এই আশা এবং বিশ্বাস রেখে এই প্রস্তাবটিকে সমর্থন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় যে প্রস্তাব উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে এইটুকু বলতে চাই যে, ৫১ বছর বাদে বাংলার রঞ্জি ট্রফি জয় পশ্চিমবাংলার খেলোয়াড়দের ক্ষেত্রে এক হীরক-উজ্জ্বল অধ্যায়ের

সূচনা করেছে এবং সেই সঙ্গে সঙ্গে আজকে সারা পশ্চিমবাংলার ক্রীড়ামোদি থেকে আরম্ভ করে সর্বস্তরের মানুষের মধ্যে আনন্দ এবং উচ্ছাস দেখা দিয়েছে। সেইজন্য বলছি, যারা খেলায় অংশগ্রহণ করে জয় আমাদের এনে দিলেন, ক্রিকেটকে উজ্জ্বল করলেন—রাজ্য সরকারের তরফ থেকে সেই সমস্ত খেলোয়াড়দের (১৪ জন) এবং রঞ্জি ট্রফির প্রথম থেকে বাংলা দলকে যারা সাহায্য করেছিলেন সেই সমস্ত খেলোয়াড়দের সম্বর্ধনা দেবার ব্যবস্থা করা হোক। কারণ এই সম্বর্ধনা দেবার মধ্য দিয়ে তাঁরা উৎসাহিত হবেন। আজকে পশ্চিমবাংলার ক্রীড়ামোদি জনসাধারণ যেভাবে আনন্দিত হয়েছেন তার সঙ্গে এই সম্বর্ধনা ব্যবস্থা যথাযথ মর্যাদাব্যঞ্জক হবে। এই প্রস্তাব আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের নিকট রাখছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় চিফ হুইপ যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে আমাদের পশ্চিমবাংলা বিধানসভা ঐক্যমতে সারা পশ্চিমবাংলার মানুষ গত কালের রঞ্জি ট্রফি ফাইনালে বাংলা দল জিতেছেন তার জন্য সবাই উৎসাহিত। আমরা তাদের পাশে আছি। আমাদের এই প্রস্তাব তাদের কে উৎসাহিত করবে, সমস্ত ক্রীড়া জগতের সেই সমস্ত যুবক যুবতী যাঁরা আছেন তাঁদের আশা আগামী দিনে এই জয় তাদের পাথেয় থাকবে এবং ভবিষ্যতে বাংলার খেলোয়াড়রা আরও জয় আনতে পারবেন। আমি তাঁদের সাফল্য কামনা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় চিফ হুইপ আজকে যে প্রস্তাব এখানে এনেছেন আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি, কারণ এই রঞ্জি ট্রফিতে বাংলার যে টিম তাদের এই যে জয় দীর্ঘ ৫১ বছর পরে যাতে গোটা পশ্চিমবঙ্গের ক্রীড়ামোদি মানুষ যাঁরা আজকে উৎফুল্ল, আজকে তাঁদের সঙ্গে সামিল হয়ে আমরা এই প্রস্তাব গ্রহণ করি, আজকে এই যে জয় বা সাফল্য তাকে স্বাগত জানাচ্ছি এবং এই জন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দীর্ঘ ৫১ বছর পরে রঞ্জি ট্রফি খেলার সাফল্যকে কেন্দ্র করে ক্রিকেটারদের অভিনন্দন জানানোর জন্য মাননীয় চিফ হুইপ যে প্রস্তাব এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এটা ঠিকই যে এই সাফল্য সারা পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে একটা উৎসাহ এবং আনন্দের বিষয় হয়ে দাঁড়িয়েছে। আগামী দিনের খেলোয়াড়রা এতে অনুপ্রাণিত হবেন এবং অনুশীলনের দ্বারা বাংলার নাম, সম্মান এবং গৌরবকে উর্দ্ধে তুলে ধরতে উদ্যোগী হবেন এই আশা রেখে যাঁরা রঞ্জি ট্রফিতে সাফল্য লাভ করেছেন তাঁদের আমার আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি এবং পুনরায় এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় চিফ হুইপ শ্রী শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে অত্যন্ত আনন্দের সঙ্গে ২/১টি কথা বলছি। সুদীর্ঘ ৫১ বছর পরে আমাদের পশ্চিমবঙ্গের সামনে আজকে যে জয় সুচিত হয়েছে ক্রিকেটারসদের উৎসাহ এবং উদ্যোগ আমাদের কাছে খুবই আনন্দের এবং বিশেষ করে আমাদের মাননীয় চিফ হুইপ যিনি প্রস্তাবটি এনেছেন, আমি আপনার মাধ্যমে মাননীয় জয়ন্ত বাবু যে প্রস্তাব করেছেন আমাদের সরকারের পক্ষ থেকে

ক্রিকেটারসদের যে সম্বর্ধনা দেবার কথা তাকে সমর্থন করছি এবং তাদের সকলকে ধন্যবাদ দিয়ে এবং মাননীয় চিফ হুইপ মহাশয়কে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় চিফ হুইপ যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি। ৫১ বছর পরে রঞ্জি ট্রফিতে বাংলার জয় অত্যন্ত আনন্দের ব্যাপার এবং এতে ক্রীড়ামোদি মহল সবাই আনন্দিত হবেন, এবং যাঁরা খেলোয়াড় তাঁরাও অনুপ্রাণিত হবেন। ভাল করে খেলা করবেন। অতএব এই রেজলিউশন তাঁদের কাছে পাঠানো হোক এবং তাঁদের উৎসাহিত করা হোক। এই বলে আমি শেষ করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্য সচেতক শচীন সেন মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এটা খুবই অভিনন্দনযোগ্য প্রস্তাব। পশ্চিমবঙ্গের বীর যুবকেরা, যাঁরা এবার সমস্ত পশ্চিমবঙ্গবাসীর পক্ষ থেকে জয়কে ছিনিয়ে নিয়ে এলেন, তাঁদের অভিনন্দন জানাচ্ছি এবং সম্বর্ধনা সম্পর্কে যে প্রস্তাবটা এসেছে সেটাকেও আমি আন্তরিকভাবে সমর্থন করছি।

The Motion of Shri Sachin Sen that—

"The House notes with great pleasure that the West Bengal Cricket Team has won the prestigious Ranji Trophy this year. This House congratulates the captain of West Bengal Cricket Team and his Team-mates for the creditable achievement and hopes that the young crick-eters and other sportsmen of the State will bring further glory to the State"

was then put and agreed to.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the transport Department to make a statement on the subject of Reported Bus accident at Nimpura (near Kharagpur) on the 26th March, 1990 resulting in death of forty-one persons.

(Attention called by Dr. Manas Bhunia, Shri Deba Prasad Sarkar and Shri Gyan Singh Sohanpal on the 27th March, 1990)

**Shri Shyamal Chakraborty :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia and Sarbashree Deba Prasad Sarkar and Gyan Singh Sohanpal regarding the unfortunate and tragic bus accident near Kharagpur in the district of Midnapore on the night of 26th March, 1990.

2. The incident took place at 21.45 hours on the 26th March, 1990. One private bus No. WBR-2862 of Narayan Travels on way to Bhubaneswar from Calcutta met with an accident at Nimpura under Kharagpur (L) PS. Midnapore. The Bus was carrying 62 persons including the driver and 2 conductor/helpers. While the bus was negotiating the road over bridge at Nimpura, it fell from the abutment of the bridge, hit the electric traction wire below the bridge, fell on the railway track and caught fire. 40 persons are reported to have died at the spot and one expired on way to the hospital. the dead-bodies were severely charred. The 41 dead include 33 males, 5 females and 3 children.

3. The local people sent information immediately to the Sadatpur I.C., and O.C. with the available force rushed to the spot. SDPO, Kharagpur also rushed to the spot. Meanwhile, one Mohammad Aziz Khan, a Cabinman of Nimpura Railway Cabin and other staff rushed to the spot to rescue the ill-fated passengers. They were reported to have broken the rear glass of the bus and could bring out some injured persons through that opening. Police along with some local people started rescue operations and they could bring out 21 injured persons from the bus. 3 fire engines arrived at the spot soon and started fighting the fire. Senior district officials also rushed to the spot along with the senior officials of the South Eastern Railway. The fire was completely extinguished around 0.15 hrs. on the 27th March, 1990, and the charred frame of the bus was removed from the spot.

4. 21 injured persons were shifted to different hospitals at Kharagpur and Midnapore. 15 were admitted to Kharagpur Railway Hospital, 4 at the Kharagpur State Hospital and 1 each at Midnapore Sadar Hospital and Jhargram Sadar Hospital. It is learnt that 13 of the injured persons are from Orissa, 1 from Bihar, 2 from Nadia and 1 each from the districts of Hooghly, South 24-Parganas and Midnapore.

5. The information about injured persons was conveyed to the relatives by the district police through wireless to the concerned district Superintendents of Police in West Bengal, Bihar and Orissa.

6. All the 41 dead bodies were kept in the morgue at Midnapore district Hospital. As the bodies were charred,. identification has been difficult. However, 10 bodies have so far been claimed by relatives, of whom 4 are from Orissa, 4 from Bihar and 1 each from Nadia and Calcutta.

7. Senior officials from the Health Department rushed to Midnapore to supervise the arrangements. The Doctors, Surgeons and other health staff took care of the injured persons in the hospital. Out of 15 admit-

ted to the South Eastern Railway Hospital, 8 have been released while 2 are expected to be released soon and the remaining 5 are inproving. In the Kharagpur State General Hospital, the 4 injured persons admitted are impoving and in the Midnapore Hospital, the only injured person admitted is improving.

8. The State Health Minister and myself accompanied by senior officers visited the place of occurrence and the hospitals and supervised the arrangements. All necessary steps have been taken by the administration. A Senior Police Officer from Orissa arrived at Kharagpur and has been in contact with the local administration. A strong police picket has been posted at the place of accident and police patrols have been intensified.

9. While all necessary steps are being taken to assist the injured persons and next of kin of those who were killed, the Commissioner, Burdwan Division is being to conduct an Inquiry into the incident.

**Mr. Speaker :** I want to tell the Hon'ble Members that there will be recess from 5.45 to 6.15 p.m.

Now discussion on General Budget.

## General Discussion on Budget

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তব্য দিয়েছেন এই বাজেট বক্তব্য পড়ে আমার যা ধারণা হয়েছে যে অর্থমন্ত্রী অসহায়, গতিহীন এবং লক্ষ্যভ্রষ্ট। একটা দুর্বল সরকারের কিছু ক্যাডার পোষার জন্য এই বাজেটের ছত্রে ছত্রে কিছু ব্যবস্থা রেখেছেন। স্যার, আমি আপনার কাছে প্রথমেই নিবেদন করি বাজেট অধিবেশনে রাজ্যপালের ভাষণ হবার পর অধিবেশন বন্ধ হয়েছিল, তারপর এই শুরু হয়েছে। কিন্তু বাজেট ভাষণের মধ্যেও কিছু সময় পি. এল. ও-র প্রেসিডেন্টকে সম্বর্ধনা জানাবার জন্য আপনি বন্ধ রেখেছিলেন। আমিও সেখানে গিয়েছিলাম। পশ্চিমবঙ্গ সরকারের এবং মৌলানা আবুল কালাম আজাদের স্মরণে সম্বর্ধনা ছিল। এই বাজেট অধিবেশনের এমন একটা অবস্থা দাঁড়িয়েছে যে এই বাজেট অধিবেশনের যে রেস যে গতি প্রতি বারের চেয়ে এবারে মন্থর অবস্থা দাঁড়িয়েছে। দুর্ভাগ্যের বিষয় কালকে ওখানে গিয়ে দেখলাম প্যালেসটাইনের পতাকা নিয়ে তাঁকে সম্বর্ধনা জানানো হচ্ছে, চারিদিকে অন্য দেশের পতাকা উড়ছে। রাজ্যের বাজেট চলছে, রাজ্য সরকার আছে সেখানে আমাদের রাজ্যের কোনও পতাকা দেখতে পেলাম না। বাজেটের গতিটা সেই রকম দেখলাম। সম্বর্ধনা একটা রাজ্যের সেই রাজ্যের নিশ্চয়ই একটা জাতীয় পতাকা আছে, কিন্তু যে দেশের লোক সেই দেশের জাতীয় পতাকা ওড়ানো হচ্ছে। আর সেখানে বিভিন্ন দেশের পতাকা দেখলাম, হাঙ্গেরী এবং পোলাণ্ডের পতাকা পোড়ানো হচ্ছে। বাজেট অধিবেশন বন্ধ করে গিয়েছিলাম সেটা দেখতে। দুর্ভাগ্যের বিষয় আমাদের এই যে বাজেট যেটা একটা সরকারের প্রতিচ্ছবি সেটা আপনাদের মনে থাকে নি। একটা দেশের বাজেট রাখতে গেলে সেই দেশের লোকের কথা চিন্তা করতে হয়, ভাবতে হয়। সেই

প্রতিচ্ছবি এর মধ্যে নেই। আমাদের অর্থনীতিবিদ ডঃ অসীমবাবু উনি ৪টি বাজেট এই হাউসে পেশ করেছেন। প্রতি বছর উনি ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন। এটাতে আমি মনে করি একটা ঘাটতি শূন্য ভূত তাঁর কাঁধে চেপেছে। প্রতি বছর রাখছেন কেন সেটা আমি বুঝতে পারছি না। আমরা প্রথম বাজেটে দেখেছিলাম সুস্পষ্ট দ্ব্যর্থহীন ভাষায় তিনি কেন্দ্রীয় সরকারের বিরাট সমালোচনা করেছিলেন।

[3-20 – 3-30 P.M.]

কেন্দ্রীয় সরকারের বঞ্চনা, কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেঁধে দেওয়া হচ্ছে না, মাসুল সমীকরণ আজও হচ্ছে না—কেন্দ্রের বিরুদ্ধে তাঁর জেহাদ এবং যে কোনও কারণে একটা গতি এনে দিতেন। তাঁর ভাষণের মধ্যে দিয়ে একটা সরকারের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করতেন। কিন্তু আজকে এই বাজেটের ভাষণ এত হালকা, এত মৃদু নিচু মানের যেখানে পশ্চিমবাংলার মানুষের চেয়ে একটা বন্ধু সরকারের দাম অনেক বেশি। বঞ্চনার কথা ভাষণের মধ্যে একটা জায়গাতেও পেলাম না কেন? আপনি অর্থনীতিবিদ্, আপনার এই ভাষণের মধ্যে খুলে দিয়েছে নেতিবাচক ভঙ্গির চেয়েও যে ইতিবাচক ভঙ্গি বেশি প্রয়োজন ছিল তার অভাব আপনার আছে। সেজন্য আমি বলতে চাই যে এই বাজেট সম্পূর্ণ জনবিরোধী এবং ভাঁওতাপূর্ণ। আপনি পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, কেন্দ্রের সরকার যদি আপনাকে ঠিকমতো না দেয় তাহলে তারজন্য আপনার ভাষণের মধ্যে কী আছে? কি আশার বাণী আছে? আপনার বাজেট ভাষণের মধ্যে আছে কিছু রঙ্গীন চিত্র। কিন্তু কেন্দ্রীয় সরকার যদি কিছু না দেয়, অর্থমন্ত্রীর ভাষণ কি সেখানে ফানুসের মতো হয়ে যাবে? আমি আপনাকে প্রথমে বলব যে, আপনি আপনার এই বক্তৃতার—বাজেটের যে মূল অংশ, এটা যদি আপনি পশ্চিমবাংলার মানুষের দিকে তাকিয়ে করতেন তাহলে বিধানসভার বাজেটে আমাদের পূর্ণ মর্যাদা থাকত। কিন্তু আপনি তা করেন নি। আপনি কেন্দ্রীয় সরকারকে চটাবার চেষ্টা করেন নি। তার কারণ আছে। কেন্দ্রীয় সরকার রেল বাজেট বাড়াল, পেট্রোলের দাম বাড়াল, জিনিসপত্রের দাম বাড়াল। তারপর দিন আপনার দৃষ্টিভঙ্গি পাওয়া গিয়েছিল। এতে নাকি নতুন কর্মদ্যোগ আসবে এবং মুদ্রাস্ফীতি দূর হবে? আপনার এই মনোভাব যখন আছে, তাই এই বাজেটে কেন্দ্রের কাছ থেকে আদায় করার কিছু নেই। কেন্দ্রের কাছ থেকে ছিনিয়ে নেবার—কিছু পেলে সব হয়ে গেছে—মানসিকতার অভাব হয়ে দাঁড়িয়েছে। আপনার কাছে মুখ্য হয়ে গিয়েছে বন্ধু সরকার। পশ্চিমবাংলার মানুষের কাছে কিন্তু বন্ধু নয়। বাজেটের রূপরেখা তাই অন্যদিকে গেছে বাজেট করতে গিয়ে। একজন লোকের সরকারকে সন্তুষ্ট করতে গিয়ে পশ্চিমবাংলার মানুষকে আপনি বঞ্চিত করেছেন বিভিন্ন জায়গায়। আপনি প্রতিবারে যে বাজেট তৈরি করেছেন এর কারণ কী? আপনি কোনও জায়গায় দেখাবার চেষ্টা করেছেন যে পশ্চিমবাংলার মানুষের জন্য এটা দরকার? আপনি বলবেন না। কিন্তু কেন বলবেন না? আজকে আপনার বলা উচিত ছিল এই কথাটা। আপনার বাজেটের মূল কথা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আপনি নিজেই স্বীকার করেছেন, যোজনা বহির্ভূত খাতে ১৯৮৯-৯০ সালে ৪,৮৮০ কোটি টাকা খরচ করার কথা ছিল। তারমধ্যে খরচ হয়েছে ৫,৮৮০ কোটি টাকা। তার মানে যোজনা বহির্ভূত খাতে আপনার খরচের যা লক্ষ্যমাত্রা তার চেয়ে যুক্তি অনেক দেখিয়ে ১৯৯০-৯১ সালে এই বছরে আপনি ধরেছেন ৫,৩৩১ কোটি টাকার ঘাটতিশূন্য, ভারসাম্য

যুক্ত বাজেট। আপনি যোজনা বহির্ভূত খাতে বেশি খরচ করতে চাইছেন একটা কারণে। আপনার বাজেটে মূল লক্ষ্য রাজ্যের সম্পদ, রাজ্যের উন্নতি, রাজ্যের উপকার, বেকারত্ব দূর এবং কর্মসংস্থানের চেয়েও বেশি ভোট পাওয়া। দলকে রক্ষা করা। আপনি আপনার এই মূল উদ্দেশ্য নিয়ে বাজেট রচনা করেছেন। আমি ছত্রে ছত্রে তা প্রমাণ করে দেব যে সেটা আপনি ঢাকতে পারেন নি, বেরিয়ে গেছে আপনার ধাপ্পাবাজি। আপনার বাজেট ভাষণের মধ্যে তা প্রতিফলিত হয়েছে। অত্যন্ত দুঃখের বিষয় যে রাজ্যের অর্থমন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গের মতো একটি সমস্যা জর্জরিত রাজ্যে ঘাটতি বাজেট কোনওদিন দেখানোর সাহস করেন নি। আপনি বাজেটে বলেছেন কি—যে ঘাটতি বাজেট করেন নি। আমরা ওভারড্রাফ্ট একদিনও নিই নি, খুব ভালো কথা ওভারড্রাফ্ট নেন নি। আপনি একজন সুগৃহকর্তা হিসাবে আগের বকেয়া অনেক মিটিয়েছেন। আজকে আপনার কাছে আমার প্রশ্ন যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পাওয়ার, যতটুকু ট্যাক্স আদায় করার কথা তা যদি না আদায় করতে পারেন বা না পেয়ে থাকেন তাহলে ঘাটতি বাজেট হতে বাধ্য। আপনার সবটাই হচ্ছে কি একটা সেই যে বলে এটা যদি পাই আর ওটা যদি না পাই যাইহোক করে সবটা মিলিয়ে দেব। আপনারও সেইরকম অবস্থা। আপনিই বলেছেন যে এই টাকাগুলো যদি ঠিকমতো না পাই তাহলে ২৫ কোটি ৬২ লক্ষ টাকা ঘাটতি থাকবে। কিন্তু শেষ পর্যন্ত ওই ২৫ কোটি ৬২ লক্ষ টাকার মিল করিয়ে দেবেন। এতো একটা কেরানির বাজেট। একজন কেরানি ১ হাজার টাকা মাইনে পায়। সে ভাবল আমি এই টাকা দিয়ে এটা কিনব, ওটা কিনব আর বাকি যে টাকা আছে সেটা দিয়ে ধার শোধ করব। সুতরাং এইভাবে সে ঘাটতি টাকা মেটাচ্ছে। কিন্তু আপনি তো আর কেরানি নন, আপনি একজন অর্থনীতিবিদ, আপনার কাছে আশা করব অন্য জিনিস। কিন্তু সেখানে আমরা পেলাম কি? আসলে you are a big kerani but these are other small keranies. এটাই হচ্ছে তফাত। আপনার বক্তৃতার থেকেই প্রমাণিত হয় যে আপনার প্রশাসন দুর্নীতি মুক্ত নয়। এটা আপনি নিশ্চয় জানেন যে, প্রশাসন যদি ভালো না থাকে, প্রশাসন যদি দুর্নীতিমুক্ত না থাকে, প্রশাসন যদি গতিশীল না হয়, প্রশাসন যদি আমলাতান্ত্রিক নির্ভর হয়ে পড়ে, তাহলে বাজেট ঠিকমতো হতে পারে না। সেক্ষেত্রে প্রত্যেকটি ব্যর্থ হতে বাধ্য। আপনি এই বিধানসভার চত্বরে দাঁড়িয়ে বলুন তো সাধারণ মানুষের উন্নতি সাধনের জন্য এই বাজেট কি সত্যি করা হয়েছে? প্রত্যেকটি জায়গার উন্নতির জন্য আপনি তো মন্ত্রী হিসাবে রাস্তায় দাঁড়িয়ে ট্রাফিক কন্ট্রোল করলেন, বলুন তো এটা কি পরিচ্ছন্ন সুষ্ঠু প্রশাসন এবং শৃঙ্খলাবদ্ধ গতিশীল প্রশাসন বলে চিহ্নিত করা যায়? আপনি তো ট্রাফিক কন্ট্রোল করার জন্যে ডিপার্টমেন্ট করেছেন, তাহলে আপনাকে এই দায়িত্ব নিতে হয়েছিল কেন? আপনি সত্যি কথা বলুন তো এখানে কিছু ভালো আছে? রাস্তা ভালো নেই, হাসপাতাল ভালো নেই। বিদ্যুৎ নেই, প্রত্যেকটি জায়গায় চরম বিপর্যয় চলছে। আপনারা যখন ১৯৭৭ সালে এখানে এসে বিদ্যুৎ নিয়ে আলোচনা করলেন তখন বলা হয়েছিল সি পি এমের তরফ থেকে যে বিদ্যুৎ নাকি কংগ্রেসিরা চুরি করে নিয়ে গেছে। বিদ্যুৎ এমন একটা জিনিস তা নাকি বস্তা বন্দি করে নিয়ে যাওয়া যায়। যাইহোক মানুষের যে মৌলিক অধিকার যে কয়টির উপরে আছে সেই কয়টি আমি আপনার কাছে রাখছি। আপনি একজন পণ্ডিত লোক, আপনি নিশ্চয় জানেন যে, মানুষের মৌলিক অধিকার শিক্ষার, মানুষের মৌলিক অধিকার স্বাস্থ্যের এবং এগুলো রক্ষা করার দায়িত্ব সরকারের। কিন্তু আজকে অত্যন্ত দুঃখের

বিষয় যে একটার পর একটা বাজেট ভাষণে আমরা কি পাচ্ছি—আমি আপনার বাজেট ভাষণের ১৪ পাতা পড়ে শোনাচ্ছি। সেখানে রয়েছে স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ২.৮। এই জিনিস আশা করা যায় যে, যেখানে সবচেয়ে বেশি অর্থ বরাদ্দ করা দরকার সেখানে এত কম ধরা হয়েছে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিষয় নিয়ে প্রশান্ত বাবুকে বলব যে উনি যদি প্রত্যেকটি হাসপাতাল লিকুইডেটেড করে বণিক সম্প্রদায়ের হাতে তুলে দেন তাহলে ভালো হয়। আজকে শিক্ষা, স্বাস্থ্য যথা শিক্ষা খাতে কত দিয়েছেন ৬.৪ পারসেন্ট। আপনি সবচেয়ে বেশি কম ধরেছেন স্বাস্থ্য ও পরিবার কল্যাণ যাকে বলে জনস্বাস্থ্য।

[3-30 – 3-40 P.M.]

তাই আমি আপনাকে প্রশ্ন করি মানুষের যদি চিকিৎসা ব্যবস্থা না থাকে, মানুষ যদি না থাকে তাহলে আপনার পরিকল্পনাটা কোথায় যাবে, মানুষ যদি না বাঁচে মানুষ যদি চিকিৎসাটা না পায়, মানুষ যদি নূন্যতম চিকিৎসার সুযোগ না পায় তাহলে আপনার পরিকল্পনা আপনার বাজেট কোনও জায়গায় যাবে—এটা আপনি আমাকে বলুন। আপনারা সবচেয়ে আগে মানুষের ভোট নেবেন, মানুষের কাছে যাবেন কিন্তু মানুষের স্বাস্থ্যের জন্য সবচেয়ে বেশি নয়, সবচেয়ে কম পয়সা খরচ করবেন পশ্চিমবাংলায়, তার কারণ কি? মানুষের কিন্তু মৌলিক অধিকার তার ফাণ্ডামেন্টাল রাইটের ভেতরেই—স্বাস্থ্য রক্ষা করার দায়িত্ব কিন্তু সরকারের আপনারা সেটা করছেন না, সবচেয়ে কম দিলেন এই বাজেটে। আজকে স্বাস্থ্য মন্ত্রী এখানে আছেন তাই বলছি, হাসপাতালগুলির সম্বন্ধে আজকে আমার প্রস্তাব থাকবে আপনার কাছে যে সমস্ত বড় বড় হাসপাতালগুলি আপনারা চালাতে পারছেন না সেইগুলি আপনারা প্রাইভেট সেক্টরের হাতে দিয়ে দিন। কিছু কিছু প্রাইভেট সেক্টার আছে যারা হাসপাতালগুলি চালাতে চায়, কিছু মিশনারী আছে যারা চালাতে চায় তাদের হাতে আপনি স্বাস্থ্য দপ্তরকে তুলে দিন। তাহলে আপনাকে ঐ ২.৮ পারসেন্ট এটাও আর সামনের বছরে না দিলেও চলবে। আমি এই ব্যাপারে পরে পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দেব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বক্তব্য রাখবার সময় প্রথমেই বলেছিলাম বিদ্যুৎ নিয়ে বলব। আপনি আমাকে বলবেন পশ্চিমবাংলায় বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের জেনারেশন ক্যাপাসিটি এবং ইনস্টল ক্যাপাসিটি কত, তারপরে বলুন জেনারেশন ক্যাপাসিটি কত পারসেন্ট বেড়েছে। আপনারা এটা জানেন কিনা জানিনা, বেশ কিছুদিন আগে আমি দেখেছি দুর্গাপুরের সিকস্থ ইউনিট যখন তৈরি হবে, ডাঃ বিধান রায় যখন সিকস্থ ইউনিট তৈরি করার কথা বলেন, তখন বর্তমান পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী উনি বলেছিলেন বিদ্যুৎ কি ভাতে দিয়ে খাব, বিদ্যুৎ আপনারা কমিয়ে দিয়ে শিক্ষায় দিন, স্বাস্থ্য খাতে দিন। আপনাকে আমি নোট করতে বলি আপনাদেরই নেতা তদানীন্তন বিরোধী দলের নেতা হিসাবে তিনি ঐ কথাগুলি বলেছিলেন কিনা খোঁজ নিন এবং এই কথাও বলেছিলেন যে লোকেদের বিদ্যুৎ-এর দরকার নেই, দরকার শিক্ষা, দরকার স্বাস্থ্য। আমিও সেটা বলতে চাই আজকে বিদ্যুৎ-এর দরকার আছে, উনি এটা মনে করছেন কেন দীর্ঘ ১৩ বছর তো এখানে বসে আছেন। দীর্ঘ ১৩ বছরের কংগ্রেসি আমলে যতগুলি থার্মাল পাওয়ার প্লান্ট ছিল তার জেনারেশন ক্যাপাসিটি যা ছিল, আপনারা আজকে সেখানে দিনের পর দিন পার্টিবাজি করে, ট্রেড ইউনিয়ন করে, দলবাজি করে সমস্ত বিদ্যুৎ কেন্দ্রগুলিকে এমন জায়গায় নিয়ে এসেছেন যে সেখানে দিনের পর দিন বিদ্যুৎ উৎপাদন কমে আসছে। বক্রেশ্বর আপনারা

করবেন, বক্রেশ্বরের জন্য বিরাট একটা আন্দোলন হল, আমরা বক্রেশ্বরকে রক্ত দিয়ে গড়ব, আমরা রাজ্য সরকার গড়ব কারুর সাহায্য লাগবে না। পশ্চিমবাংলায় এই বক্রেশ্বর হবে, তখন আপনারা সকলে টেবিল চাপড়ে অভিনন্দন জানিয়েছিলেন। আজকে আপনারা বসে আছেন রাশিয়া থেকে ঋণ দেবে কিনা, কি ভাবে ঋণ দেবে এই আলোচনা করার জন্য আপনারা প্রস্তুত হচ্ছেন, জানিনা রাশিয়া থেকে ঋণ না দিলে এই বক্রেশ্বর হবে কিনা। আজকে অত্যন্ত দুঃখের বিষয় যে আপনারা মনে করছেন যে পাওয়ার হচ্ছে সবচেয়ে বড় জিনিস দীর্ঘ ১৩ বছরে এই পাওয়ার জেনারেশনকে বাড়াবার জন্য কোনও সরকারের তরফ থেকে সেই রকম ব্যবস্থা নেওয়া হয়নি। এবং বাজেটেও সেই রকম ভাবে ধরা হয়নি। প্রত্যেকটি ক্ষেত্রে যে সমস্ত পাওয়ার, হাইডাল এবং থার্মাল পাওয়ার প্লান্টস আছে সেইগুলিকে ঠিকমতো ব্যবহার করা হয়নি। আজকে যদি ব্যবহার হত, তাহলে যা ইনস্টলড ক্যাপাসিটি হবে, তার যা জেনারেশন ক্যাপাসিটি হবে তার যদি আউটপুট বাড়াতেন তাহলে ১০ পারসেন্ট বাড়ত। তাহলে আর পশ্চিমবঙ্গে বক্রেশ্বর লাগত না, দুইটি বক্রেশ্বরের মতো পাওয়ার সাপ্লাই করার ক্ষমতা এখানে যে সমস্ত পাওয়ার প্লান্ট আছে তারা দিতে পারে। আজকে আমি আপনাকে বলি, আপনি তো এখানে রয়েছেন। পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা কিছু দেখাতে পারেন নি। তাই মানুষের কাছে নিয়ে এলেন বক্রেশ্বর। যে সমস্ত বিদ্যুৎ কেন্দ্রগুলি রয়েছে সেগুলিকে রক্ষা করতে পারলেন না, উল্টে সেগুলিকে নেগলেক্ট করলেন। এতদিন ধরে বিদ্যুৎকেন্দ্রগুলিকে ওভারহলিং করবার জন্য, সাট ডাউন করে রাখলেন, সেগুলিকে সময় মতো মেরামত করবার জন্য যে দক্ষ কারিগর দরকার সেসব কিছু করলেন না। শুধু আপনারা দেখাচ্ছেন পার্টিবাজি করবার জন্য, কি করে নিজেদের দলকে দাঁড় করিয়ে রাখা যায়। আপনারা সমস্ত পাওয়ার প্ল্যাণ্টগুলিকে ধংস করবার চেষ্টা করছেন। আপনাদের সেটা রক্ষা করবার ক্ষমতা হয় নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয় যে আপনি চারবার (৪) আপনি এই বিধানসভাতে ঘাটতিশূন্য বাজেট পেশ করলেন, কিন্তু আজকে কেন আপনি বলেননি, আপনাদের বলা উচিত ছিল যে আজকে পশ্চিম বাংলার মানুষ এর স্বার্থে যে আগেকার কেন্দ্রীয় সরকার শত্রু সরকার ছিল, আপনাদের এখনকার সরকার মিত্র সরকার। আপনাদের অনেক ভালো সরকার, আপনাদের অনেক বেশি দেবে। কেন্দ্রীয় সরকারের বাজেটে অতিরিক্ত ১৭৯০ কোটি টাকার কর করা হয়েছে, তো এর রাজ্য পাবে মাত্র ৩ কোটি টাকা। আমাদের শত্রু সরকার, রাজীব গান্ধীর সরকার দিয়েছিলেন কত—১৯৮৯-৯০ সালে ১২৮৭ কোটি টাকার মধ্যে সমস্ত রাজ্যকে বন্টন করে দিয়েছিলেন ৩৮৪ কোটি টাকা। এটা আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে একটি ছত্রেও লিখলেন না। এবারের বাজেটে কেন এই টাকা দেওয়া হল, আপনি এটা কেন পশ্চিমবাংলার মানুষের স্বার্থে প্রতিবাদ করলেন না? বন্ধু সরকারকে না চটিয়ে আপনি পশ্চিমবাংলার মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছেন। আপনার বলা উচিত ছিল দৃপ্তকণ্ঠে পশ্চিম বাংলার মানুষের স্বার্থে এই সমস্ত তথ্যগুলি। আপনার ভাষা কত দুর্বল। এবারে কেন্দ্রীয় সরকার কি করলেন যে সমস্ত জিনিসগুলির থেকে রাজ্যগুলি বেশি ট্যাক্স পায় সেগুলির দাম কমিয়ে দিলেন, আর কেন্দ্রীয় সরকার যে সমস্ত জিনিসগুলির থেকে ট্যাক্স আদায় করেন বা পান সেগুলি বাড়িয়ে দিলেন। এর ফলে হচ্ছে কি—রাজ্যগুলিকে আস্তে আস্তে সঙ্কুচিত করা এবং মেরে ফেলবার চেষ্টা করা হচ্ছে। এই সমস্তগুলি আপনার বাজেট বক্তৃতার একটি ছত্রে, একটি জায়গাতেও নেই। আপনি তো বাঙালি, আপনি যে বঙ্গ সন্তান

কেন আপনার প্রতিবাদ থাকবে না? আপনি কেন বলবেন না দৃপ্ত ভাষায়? আপনারা সারকারিয়া কমিশন করেছেন, তাতে বলেছেন যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে, কিন্তু কোথায়, এতে তো রাজ্যগুলির যে বুনিয়াদ সেই বুনিয়াদ কে ধংস করবার চক্রান্ত হচ্ছে, রাজ্যের যে অর্থনৈতিক মান, তার বুনিয়াদকে ধংস করবার জন্য চক্রান্ত কেন্দ্রীয় সরকার করছেন। এই সবের বিরুদ্ধে কেন আপনার বাজেট বক্তৃতায় প্রতিফলিত হল না? তাই আপনার এই বাজেট সমর্থন করতে পারছি না। পারছিনা। তা যদি করতেন তা হলে বাজেটকে দ্ব্যর্থহীন ভাষায় সমর্থন করতাম। আজকে যে সমস্ত জায়গায় রাজ্য সরকারগুলিকে শেষ করবার চক্রান্ত চলছে কেন্দ্রীয় সরকারের, আপনি বলবেন না, কিন্তু আমি বলব। বিধানসভায় বলব, গ্রামে-গঞ্জে গিয়ে ঝড় তুলব। বলব এই জিনিস ঘটল বামফ্রন্ট সমর্থিত কেন্দ্রে বন্ধু সরকারের জন্য। পশ্চিমবাংলার মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছেন। কেন্দ্রের বিরুদ্ধে রাজ্য সরকার একটি কথাও বলছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনাদের তো এতগুলো এম. এল. এ., বিরাট মেজোরিটি আপনাদের, কেন আপনারা সোজা হয়ে দাঁড়িয়ে বলতে পারছেন না, যে ভিক্ষা নয়, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ন্যায্য দাবি চাইছি। কেন প্রশাসনিক দক্ষতা, ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সি ইজ এ মাস্ট। প্রশাসনিক দক্ষতা যদি না থাকে, ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সি যদি না থাকে তাহলে যতই প্রোজেক্ট করুন, যতই পাওয়ার প্ল্যান্ট করুন না কেন তা শেষ হতে বাধ্য। আপনাদের প্রত্যেকটা জায়গায় রাজ্যের কো-অর্ডিনেশন কমিটির চাপে, এবং প্রত্যেক জায়গায় আপনাদের দলের চাপে আপনারা মাথা সোজা করে দাঁড়াতে পারছেন না। এমন একটা জায়গায় আপনারা দাঁড়িয়ে রয়েছেন যে আপনারা প্রতিবাদ করবার ক্ষমতা হারিয়ে ফেলেছেন।

[3-40 – 3-50 P.M.]

সরকার যদি আমলা এবং পুলিশ প্রশাসনের উপর ভরসা করে চলে তাহলে আস্তে আস্তে তো এই অবস্থা দাঁড়ায়। বর্তমানে সরকার আপনারা চালাচ্ছেন কিসের উপর ভিত্তি করে, না, পুলিশ এবং এই কো-অর্ডিনেশন কমিটি এবং আমলাতন্ত্রের উপর ভরসা করে। তাই দিনের পর দিন এই সরকার শুধু গতিহীন নয়, লক্ষ্যভ্রষ্ট হচ্ছেন। দীর্ঘ ১৩/১৪ বছর আগে দুর্গাপুর সিকস্থ পাওয়ার প্ল্যান্ট, কোলাঘাট, সাঁওতালডিহি পাওয়ার প্ল্যান্ট জেনারেশন ক্যাপাসিটি বর্তমানে কত আর ১৯৭৭ সালে কত ছিল সেটা বুঝিয়ে দিন। আপনারা সব সময় বলেন বিদ্যুতের সবচেয়ে বেশি দরকার। সকলেই জানেন বিদ্যুৎ কিন্তু দিনের পর দিন অনেক দূরে চলে যাচ্ছে। মাঝে মাঝে বিধানসভায় সদস্যরা চিৎকার করে বলেন ডিমাণ্ড বাড়ছে। ডিমাণ্ড বাড়বে না যদি স্বাস্থ্য দপ্তরকে পঙ্গু করে পশ্চিমবঙ্গের লোককে মেরে ফেলে দিতে পারেন। তাহলে ডিমাণ্ড বাড়বে না, দেখবেন বিদ্যুৎ বেড়ে যাচ্ছে। আপনি যে বাজেট এনেছেন সেই বাজেটে মানুষের বাঁচার মৌলিক অধিকারকে সবচেয়ে অগ্রাধিকার দেওয়া উচিত ছিল। কিন্তু সেই অগ্রাধিকার না দেওয়ার জন্য আমি এই বাজেটের বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। স্বাস্থ্য যখন বলেছি তখন স্বাস্থ্য দপ্তরের ছোট্ট পরিসংখ্যান দিয়ে দিচ্ছি যার দ্বারা আপনি বুঝতে পারবেন স্বাস্থ্য দপ্তর কোনও জায়গায় দাঁড়িয়ে আছে। আমাদের যে সমীক্ষা দিয়েছেন ইকনমিক রিভিউয়ের যে স্ট্যাটিসটিকস্ দিয়েছেন তাঁর পৃষ্ঠা নম্বর হচ্ছে ১৯৪, সেই পাতাতে দেখবেন ১৯৮৪ সালে হেলথ সেন্টারের সংখ্যা ছিল ১ হাজার ১৭১, ১৯৮৮ সালে সেটা

হয়েছে ১ হাজার ১৭৭। ৫/৬ বছরে মাত্র ৬/৭টি হেলথ সেন্টার বেড়েছে। আপনাদের যদি কেউ পদ্মভূষণ না দিয়ে থাকেন তাহলে উপাধ্যক্ষ মহাশয়কে বলব আপনাদের পদ্মভূষণ দেবার জন্য রেকমেণ্ডেশন করে পাঠান। কারণ এই স্বাস্থ্য দপ্তর স্বাস্থ্য সম্বন্ধে অত্যন্ত সচেতন। ক্লিনিক অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় টোটাল বেডস্ যেটা পরিসংখ্যান থেকে দেখতে পাচ্ছি সেটা হচ্ছে ১৯৮৬ সালে ছিল ৬৫ হাজার ৩১৯ আর ১৯৮৮ সালে টোটাল বেড হচ্ছে ৬৫ হাজার ৪৭৬। লোক বাড়ছে কিন্তু ক্লিনিক নেই। গ্রামাঞ্চলে হেলথ সেন্টার থাকে, সেখানে লোকে চিকিৎসৃত হয়, সেগুলিতে ক্লিনিক নেই। বেডের সংখ্যা প্রশান্ত বাবু জানলে খুশি হবেন ৬৫ হাজার ৩১৯ ছিল ১৯৮৬ সালে, ১৯৮৮ সালে সেটা বেড়ে হয়েছে ৬৫ হাজার ৪৭৬। সে তুলনায় লোকসংখ্যা কত বেড়েছে আজকে পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিচ্ছি। আপনার স্বাস্থ্য দপ্তর স্বাস্থ্যকে নেগলেক্ট করছে, স্বাস্থ্য দপ্তরের সাধ্য নেই মানুষের মৌলিক চিকিৎসার ব্যবস্থা করা। আমি বলব বিদ্যুতে খরচ কমান, স্বাস্থ্যে টাকা বেশি দিন, পুলিশ খাতে খরচ কমান শিক্ষা খাতে বেশি দিন তবেই আমি বলব এই বাজেটকে আপনি জনমুখি করতে পারবেন। কিন্তু মানুষ কি দেখতে পাচ্ছে? মানুষ দেখতে পাচ্ছে চিকিৎসাকেন্দ্র কম, শয্যা বাড়েনি, ক্লিনিক বাড়েনি এবং লোক সংখ্যা অনুপাতে যে ভাবে বাড়ানো উচিত সেই ভাবে বাড়ানো হচ্ছে না। এই সরকার নেগলেক্ট করছেন, এই বিষয়ে গুরুত্ব দিচ্ছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বারে আমি শিক্ষার বিষয়ে আসছি। ১৯৬ পাতায় আপনি স্কুলের ব্যাপারটা মেনশন করেছেন। ১৯৮৪/৮৫ সালে প্রাইমারি এবং জুনিয়র স্কুল ছিল ৫০ হাজার ৭৮৭টি। ১৯৮৫/৮৬ সালে ছিল ৫০ হাজার ৮১১টি। আর ১৯৮৬/৮৭ সালে ছিল ৫০ হাজার ৮২৭টি। প্রাইমারি এবং জুনিয়র হাইস্কুল ১০০টি'ও বাড়েনি। মানুষের ফাণ্ডামেন্টাল রাইটস শিক্ষা এবং স্বাস্থ্য এখানে আপনাদের গতি কোথায়? আমি আপনার কাছে পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিচ্ছি যে, শিক্ষা এবং স্বাস্থ্যকে কি ভাবে আপনারা নেগলেক্ট করেছেন এবং আপনারা সরকারে আসার পরে এইগুলিকে অগ্রাধিকার দেন নি। অথচ আপনারা গ্রামের লোকের কাছে, মানুষের কাছে বড় বড় কথা বলছেন। আপনারা বলছেন গ্রাম উন্নয়নের জন্য আমরা শতকরা ৫০ ভাগ টাকা দেব। আমি আপনাকে বাজেট ভাষণের সেই কথা স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই যে, পঞ্চায়েতের মাধ্যমে বিকেন্দ্রীকরণ করে কাজ করতে চাইছেন, এই কথা বলেছেন—এটা আপনাদের নতুন কথা নয়। এটা আমাদের রাজীব গান্ধী যখন পঞ্চায়েতী রাজ বিকেন্দ্রীকরণ করে সরাসরি পঞ্চায়েতের হাতে টাকা পাঠাতে আরম্ভ করলেন তখন আপনারা এর প্রতিবাদ করেছিলেন। আজকে আপনারা জওহর রোজগার, আই. আর. ডি. পি., ডি. আর. পি. এ. এর টাকায় গ্রামাঞ্চলে কর্ম সংস্থানের ব্যবস্থা করেছেন। এটা অস্বীকার করতে পারবেন? নগরপালিকা বিলের আপনারা প্রতিবাদ করেছিলেন। কিন্তু আজকে আপনার বক্তৃতায় তার পদধ্বনি আছে। আপনারা বলছেন *ঠিক ঐ পঞ্চায়েতের* মতো, কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি এলাকায় সেই রকম ইলেকটেড মেম্বার দিয়ে করতে চাইছেন। This is the real concept of Nagar Palika Bill. This is the real spirit of Nagar Palika Bill. এবং বিকেন্দ্রীকরণ করে নগরপালিকা বিল এই ভাবে করতে চেয়েছিল। কংগ্রেস যেগুলি বিকেন্দ্রীকরণ করে করতে চেয়েছিল আজকে আপনার এই বক্তব্যের ছত্রে ছত্রে দু' একটি জায়গায় তা স্বীকার'ও করেছেন। কিন্তু তখন আপনারা বিরোধিতা করেছিলেন। এখন রাজীব গান্ধী নেই, অতএব এখন এটা স্বীকার করে নিলে বোধ হয় আর কিছু হবে

না। এর পরে আমি রাস্তার ব্যাপারে আসছি। এর আগে বিদ্যুতের কথা বলেছি। আপনি আমাদের ইনস্টল্ড ক্যাপাসিটির কথা বলবেন এবং জেনারেশন ক্যাপাসিটি, আউটপুটের কথাও বলবেন। উত্তর দেবার সময় আমার এই প্রশ্নটির উত্তর দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি নিশ্চয় রোড অ্যাণ্ড রোড ট্যাক্সের কথা জানেন। রাস্তা থেকে ট্যাক্স আদায় হয় এবং দিস ইজ দি মেন সোর্স অব ইনকাম ট্যাক্স অব দি গভর্নমেন্ট। আপনি সেখানে কোথায় গিয়ে পৌছেছেন? দি মেন সোর্স অব রেভিনিউ ইজ দি রোড-ওয়ে ট্যাক্সেস। সেখানে আপনি কোথায় আছেন? আমি স্ট্যাটিসটিক্স থেকে আপনাকে একটু বলে দিচ্ছি। পেজ ১৬৯ দেখা যাচ্ছে ১৯৮৭ সালে লেন্থ অব রোডস মেনটেণ্ড বাই পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল ইন কিলোমিটারের হিসাব দেওয়া আছে। ১৯৮৭ সালে ১৭ হাজার ৫৮৪ ১৯৮৮ সালে ১৭ হাজার ৬৬৩, ১৯৮৯ সালে ১৭ হাজার ৭১৬ কিলোমিটার এবং দিস ইজ ইওর ডেভেলপমেন্ট। আপনি ১০০/১৫০ কিলোমিটার বাড়াতে পেরেছেন। ডিউরিং দিস লং পিরিয়ড। স্যার, আপনি জানেন, মুখ্যমন্ত্রী নিজে বলেছেন রাস্তা এত খারাপ যে রাস্তা দিয়ে যাওয়া যায় না। তাহলে আপনারা করলেনটা কি? আপনারা ১৩ বছর এখানে বসে আছেন ১৩ বছরের মধ্যে রাস্তার মেন্টেনেন্স নেই, অথচ রোড অ্যাণ্ড রোড ট্রান্সপোর্ট একটা বড় মেন সোর্স অব ইনকাম। আপনাদের সেদিকে কোনও লক্ষ্যই নেই। রাস্তা দিয়ে মানুষ যেতে পারে না। আজকে রাস্তাগুলি চলার অযোগ্য হয়ে গেছে। আপনারা নতুন রাস্তা করেন নি। নতুন ক'টি হাসপাতাল বেড়েছে, বেডের সংখ্যা কত হয়েছে সেটা আমি পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিয়েছি। আমরা বিরোধী দলের পক্ষ থেকে আপনার বাজেটের বিরোধিতা করছি। কেন বিরোধিতা করছি? এর অনেক কারণ আছে। আপনি আপনার ২৭ তারিখের বক্তব্যে বলেছিলেন যে, ৪৮৮ কোটি টাকা আমাদের সেভিং হয়েছে। এমন ভাবে মনিটরিং করেছেন, যার জন্য এই ৪৮৮ কোটি টাকা সেভিং হয়েছে। আর আপনার সাপ্লিমেন্টারি বাজেটে ঘাটতি কত ছিল? ঘাটতি ছিল ৪১২ কোটি টাকা। তাহলে এর মানেটা কি?

[3-50 – 4-00 P.M.]

আপনি বলেছেন আপনার বক্তৃতায় যে আগে ১০ পারসেন্ট সাপ্লিমেন্টারি বাজেট হ'ত আর এখন কম হচ্ছে। হ্যাঁ, কংগ্রেস আমলে আপনাদের মতন ঘাটতিশূন্য, ভারসাম্যযুক্ত বাজেট হ'ত না, আমাদের সময় গতিশীল বাজেট হত এবং বাজেটের টাকা খরচ হ'ত। আমাদের সময়—১৯৭২ থেকে ১৯৭৭ সাল এই ৫ বছরের সমীক্ষা নিয়ে দেখবেন যে সেই সময় কতগুলি হাসপাতাল, কতগুলি রাস্তা, কতগুলি চিকিৎসালয় হয়েছে, কত বেকার চাকরি পেয়েছে। ৫ বছর ধরে গতিশীল বাজেট করা হয়েছে। ডেফিসিট বাজেট করা হয়েছে। ডেফিসিট বাজেট করা তো তার সামনে দাঁড়াতে হবে কিন্তু আপনারা কাপুরুষের মতন শুধু নামমাত্র ট্যাক্স বসিয়ে কোনওমতে সংসার চালানোর মতন রাজ্যটা যাতে চালানো যায় সেই রকম করেছেন। এটার জন্য তো রাজ্য সরকার নয়, রাজ্য সরকারের মধ্যে একটা বোল্ডনেস থাকা দরকার এবং স্থায়ী সম্পদ সৃষ্টি করার মানসিকতা থাকা দরকার। আপনাদের সেই মানসিকতার অভাব আছে বা সেই মানসিকতা নেই। আপনাদের খালি লক্ষ্য বিধবা ভাতা বাড়াতে হবে। নিশ্চয় বাড়াবেন, ভাল কাজ কিন্তু বলতে পারেন তা দিয়ে কি হবে? ডঃ অশোক মিত্রের সময় বেকার ভাতা চালু করা হয়েছিল, সেই সময় আমি আমার বক্তৃতায় বলেছিলাম, This

is a farch Project. This Project must fail. তা ফেল করেছে। আপনারা ভাতা দিয়ে কি করতে পারবেন? ভাতা দিয়ে কিছু ক্যাডারের মাধ্যমে ভোটের জন্য কিছু সুবিধা হবে—আপনারা বার্ধক্য ভাতা, কৃষক ভাতা, বিধবা ভাতা সব দিন কিন্তু বলতে পারেন কোনও রাজ্য সরকার কি এই ভাতা দিয়ে একটা গতিশীল সরকার চালিয়ে যেতে পারেন? রাজ্যে স্থায়ী সম্পদ তৈরি করতে পারেন? বেকারত্ব দূর করতে পারেন? স্পিরিটটা কোনও জায়গায় বা মানসিকতাটা কোনও জায়গায় সেটা দেখতে হবে। স্পিরিটটা হল কোনও রকমে কিছু দিয়ে মানুষকে সন্তুষ্ট করে ৫ বছর পরে ভোট নেওয়া। এই ভোট ছাড়া আপনাদের মাথায় আর কিছু নেই। আপনারা বলছেন, পঞ্চায়েতের জন্য বেশি টাকা দিতে হবে। দিন, কিন্তু সেখানে যদি চেকিং-এর ব্যবস্থা না থাকে তাহলে কিন্তু বিশেষ উপকার হবে না। অডিট অবজেকশনের ব্যাপারে আমাদের কাছে ভুরি ভুরি কাগজপত্র আছে, দেখাতে পারি, সেখানে শুধু দুর্নীতির আখড়া হয়ে বসে আছে। সেখানে যদি চেকিং-এর ব্যবস্থা না থাকে এবং কোটি কোটি টাকা যদি চুরি হয়ে যায় তাহলে কোনও সম্পদ সৃষ্টি হবে না, রাজ্যেরও কোনও উপকার হবে না। আপনারা বলছেন রাস্তা তৈরির ভার পঞ্চায়েতের হাতে দেবেন। আপনারা বলছেন, কাজের গতিশীলতা আনার জন্য এটা করছেন। কিন্তু আপনাকে বলি, একটা ব্লকে সাব অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার একজন, একটা জেলাপরিষদ তার ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনারা কোটি কোটি টাকা দেবেন অথচ ইনফ্রাস্ট্রাকচার নেই, লোকজন নেই, কিছুই নেই। আপনারা খালি টাকাটা পৌঁছে দিতে চাইছেন পঞ্চায়েতের হাতে, পঞ্চায়েত সমিতির হাতে যাতে মানুষের কাছে পৌঁছাবার চেয়ে আপনাদের নির্ধারিত ক্যাডারদের হাতে টাকাগুলি পৌঁছায়। যাতে নিচের তলার কর্মীদের ভাল করে ধরে রাখা যায় এবং কাজের বদলে দলটাকে ঠিকমতন তৈরি করা যায় সেইজন্য আপনারা এটা করছেন। একটা জায়গা খালি ধরা হয়নি—সি. পি. এমের এই যে দুশো কোটি টাকার সম্পত্তি করেছেন ঐরকমভাবে পঞ্চায়েতের হাতে টাকা এবং এই সমস্ত টাকা কোনও রকমভাবে দিয়ে দিয়ে তাদের কাছ থেকে টাকা নিয়ে আজকে বিরাট ভাবে ফুলে ফেঁপে উঠেছেন আপনারা। এই যে দুশো কোটি টাকার সম্পত্তি আপনাদের এটা কি ভাবে হয়েছে আপনারা জানেন, তার হিসাবটা বাজেটের মধ্যে ধরে রাখবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অত্যন্ত দুঃখের সঙ্গে বলি যে আজকে পশ্চিমবঙ্গে মানুষের জন্য যে শিক্ষা ব্যবস্থা তার অবস্থা কি? আপনি পশ্চিমবঙ্গের যে কোনও একটা প্রাথমিক স্কুলে যান সেখানে দেখবেন যে ৩০০ ছেলে, আর দুটি মাস্টার। একজন মাস্টার গেলেন পার্টি করতে, আর একজন বসে আছেন এই ৩০০ ছেলে নিয়ে। এই হচ্ছে শিক্ষা। আপনি এই সমস্ত স্কুলগুলিতে গিয়ে সেখানকার অবস্থা দেখুন। আপনার উচিত ছিল শিক্ষা খাতে বেশি করে টাকা দেওয়া যাতে প্রাথমিক বিদ্যালয় এবং স্কুলগুলি ভাল ভাবে তৈরি হতে পারে। কিন্তু এগুলি এই বাজেটে আমরা দেখছি না। এগুলি থাকলে আমি খুশি হতাম। সমর্থন করতে পারতাম কিনা জানিনা তবে থাকা উচিত ছিল। আপনি সব সময়ে বলেন যে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। কেন সীমিত ক্ষমতা থাকবে? আরও দুর্ভাগ্যের বিষয় হচ্ছে আপনার সীমিত ক্ষমতা যেটুকু আছে সেটাও আপনি যদি সদ্ব্যবহার করেন তাহলেও উপকার হয়। আপনার সেদিকে লক্ষ্য নেই, সেদিকে আপনি যাচ্ছেন না। আর একটা কথা আপনাকে বলি। কিছুদিন আগে ক্ষুদ্র সেচের ব্যাপারে কেন্দ্রীয়

সরকারের অফিসার যারা এসেছিলেন তারা বলে গেছেন যে ক্ষুদ্র সেচে যা খরচ করা উচিত ছিল সেটা আপনারা করতে পারেন নি। ক্ষুদ্র সেচ সম্পর্কে আমার প্রশ্ন থাকল আপনার কাছে। আপনি দেখবেন কি ভাবে ক্ষুদ্র সেচের উন্নতি করা যায়। এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট করতে গেলে যে ক্ষুদ্র সেচের প্রয়োজন সেগুলি আপনার নেই। কারণ সেচ ব্যবস্থা করতে গেলে যে খাল কাটতে হবে, যে খাল কেটে মাঠের মধ্যে দিয়ে নিয়ে যেতে হবে সেগুলি নিয়ে যাবার কোনও ব্যবস্থা নেই। অন্যান্য রাজ্যের কথা আমি বলি। আমি সব রাজ্যের কথা বলব না। আপনি দেখবেন যে হরিয়ানা, পাঞ্জাব, গুজরাট, মহারাষ্ট্র প্রতিটি রাজ্যের চেয়ে আপনি পিছিয়ে আছেন, অনেক নিচের দিকে আছেন। তার একটি মাত্র কারণ আপনি এখানে এই সমস্ত জিনিসের প্রতি কোনও গুরুত্ব দেন নি। আমি জানিনা, যাতে গুরুত্ব না দেওয়া হয় তারজন্য আপনার বা অন্য কোনও লোকের হাত আছে কিনা। আপনি ৬.২তে নগর পালিকা বিলের কথা বলেছেন। এই নগর পালিকা বিলের কনসেপ্ট কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা কথা বলি যে এই রাজ্য সরকার তথা বামফ্রন্ট সরকার যে বাজেট এনেছেন, এই বাজেট অত্যন্ত জনবিরোধী, এতে স্থায়ী সম্পদ সৃষ্টির কোনও পথ নেই। এখানে কাপুরুষতা দেখানো হয়েছে, ভীরুতা দেখানো হয়েছে। এই বাজেট আপনি নিশ্চয়ই পাস করবেন, কিন্তু এই ২৫ কোটি ৬২ লক্ষ টাকার বাজেট, আপনি দেখবেন, আপনাকে আমি বলছি যে আপনার ঘাটতি হতে বাধ্য। কেন্দ্রীয় সরকারের যে যে খাতে ট্যাক্স আদায় হচ্ছে সেগুলি আপনি পাবেন না। আপনি স্ট্যাম্প ডিউটি বাড়াবেন বলেছেন। আপনি জানেন যে এই স্ট্যাম্প ডিউটি দিনের পর দিন মানুষ কম ভ্যালুয়েশন দেখিয়ে দলিল রেজিস্ট্রি করছে। কাজেই আপনার এই বাজেট শুধু গণবিরোধী নয়, এটাতে হিসাবের জাগলারী আছে, ভাওতা আছে। আপনি যেহেতু এই ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিরুদ্ধে এবং কেন্দ্রীয় সরকারের কাছে দাবি আদায় করার মতো দ্ব্যর্থহীন ভাষায় কিছু বলতে পারেন নি সেজন্য আপনি কাপুরুষতার পরিচয় দিয়েছেন, যদিও আপনি পণ্ডিত লোক, আপনার সুনাম আছে। আজকে ১৩ বছর পরে বামফ্রন্ট সরকারের আমলে যদি প্রতিটি জায়গা দেখি তাহলে সেখানে দেখব যে প্রত্যেকটি জায়গায় দিনের পর দিন অধোগতি হয়েছে। আজকে দুর্নীতিগ্রস্ত যে প্রশাসন সেই প্রশাসন সমস্ত জায়গায় আমলাতন্ত্রের উপরে ভরসা করে বসে আছেন। পার্টিবাজি করার জন্য আপনাদের লোক সেখানে রেখে দিয়েছেন। আজকে সেজন্য রাজ্যকে এগিয়ে নিয়ে যেতে পারছেন না, সমস্যার সমাধান করতে পারছেন না। পার্টিবাজি করে, দল বাড়িয়ে সমস্যার সমাধান করতে পারবেন না। কাজেই এই বাজেট জনবিরোধী বাজেট, নিম্নমানের বাজেট, আমি এই বাজেটের প্রতিবাদ করছি এবং এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 P.M.]

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের জন্য ঘাটতি বিহীন বাজেট পেশ করেছেন, তার উপর আলোচনা চলছে। ঘাটতি বিহীন বাজেট পেশ করার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং তাঁর এই বাজেটকে সমর্থন করে দু' একটি কথা বলতে চাই। একটু আগে মাননীয় কংগ্রেস দলের সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে বক্তব্য রাখলেন, তাতে বোঝা গেল এই বাজেট কংগ্রেস দলকে হতাশ করেছে। ঘাটতিহীন

এই বাজেট হওয়ার ফলে ওরা খানিকটা হতাশ হয়েছেন। কারণ ওদের দল কেন্দ্রে যতদিন ছিলেন তারা ঘাটতি যুক্ত সব সময় পেশ করেছেন, এটা ওদের অভ্যাস। রাজ্যের ওরা ঘাটতি যুক্ত বাজেটে ওরা সব সময় পেশ করেছেন, সেই জন্য আজকে যে ঘাটতিহীন বাজেট আমাদের মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তার জন্য আমরা গর্বিত। কেন্দ্রেও অতীতে ঘাটতি যুক্ত পেশ করার ফলে ইনফ্রেশন হত এবং সেই ঘাটতি পূরণ করার জন্য নোট ছাপিয়ে সেই ঘাটতি পূরণ করা হত যার ফলে বাজারে জিনিসপত্রের দাম বাড়ে এবং আজকে যে মুদ্রাস্ফীতি ঘটে।

## Result of Rajya Sabha

**Mr. Speaker :** Honourable members, I have just received the results of the Rajya Sabha elections held today. Total ballot cast were 249. One ballot paper has been found to be invalid. The results are as follows :

| | | |
|---|---|---|
| Shri Ashoke Kumar Sen | : | 52 votes |
| Shri Debabrata Biswas | : | 48 votes |
| Shri Ratnabahadur Rai | : | 50 votes |
| Shri Md. Salim | : | 49 votes |
| Shrimati Sarala Maheswari | : | 49 votes. |

All of them have been declared elected to the Rajya Sabha. Shri Shyam Sundar Gupta has been voted nil.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু আগে রাজ্য সভার বর্তমান নির্বাচনের রেজাল্টটা উপস্থিত করলেন। সকলের নাম বললেন, কিন্তু একজন প্রার্থী শ্যাম সুন্দর গুপ্ত তাঁর নাম বলে বললেন, তিনি নিল ভোট পেয়েছেন, তার মানে কোনও ভোট তিনি পান নি, তাঁর কোনও ভোট হয়নি। কিন্তু তাঁকে তো ১০ জন কংগ্রেস আই সদস্য সমর্থন করেছিলেন, তাঁর নাম প্রপোজ করেছিলেন, ওদের কি হবে, ওরা কী ডিফেকশন অ্যাক্টে পড়বে?

**মিঃ স্পিকার ঃ** মিঃ সেন, আপনি যা বললেন, এখানে যা প্রশ্ন উঠল, এই নিয়ে আমার সঙ্গে আরও কয়েকজন কথা বলেছেন আমার চেম্বারে। একটা প্রশ্ন শুধু উঠছে কী, আমাদের ডিফেকশন অ্যাক্ট অ্যাণ্ড রুলস যা হয়েছে সেই অনুযায়ী বিষয়টা অ্যাট্রাকটেড হয়েছে কী না। ১০ জন প্রস্তাব দরকার রাজ্যসভার সদস্য হওয়ার জন্য নমিনেশন ফাইল করার ব্যাপারে। বিশেষ এক দলের যাঁরা প্রস্তাবক ছিলেন, তাদের পক্ষ থেকে কোনও ভোট কাস্ট হয়নি। এখন প্রশ্ন উঠছে, যারা প্রস্তাব করেছিলেন, তারা হুইপ বিরোধী করেছিলেন কি না, হুইপ অমান্য করেছিলেন কি না, তাদের এই কাজটা ডিফেকশন অ্যাক্ট অ্যাণ্ড রুলসের আওতার মধ্যে পড়ে কি না, এটা দেখা দরকার। এটা আমাদের দেখতে হবে। আমার চেম্বারে কয়েকজন দৃষ্টি আকর্ষণ করেছেন, কিন্তু আমার কাছে রেগুলার নোটিশ না পড়লে এই বিষয়ে

আলোচনা করতে পারি না, করা উচিতও নয়। আমাদের নির্ধারিত আইন আছে, রুলস আছে, প্রসিডিয়র আছে, সুতরাং ওসব জিনিস এই ভাবে হয় না। তবে আমাদের মধ্যে অমলেন্দ্র রায় আছেন, জ্ঞান সিং সোহনপালজী আছেন, ওঁরা বিশেষ অভিজ্ঞ ব্যক্তি, পার্লামেন্টারি রীতি-নীতি ভাল জানেন। অমলবাবু, আপনি কি কিছু বলবেন এর ওপর?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসে উপস্থিত ছিলাম না, কাজেই একজ্যাক্টলি ইস্যুটা কি, সেটা আর একটু পরিষ্কার করে না বললে আমার পক্ষে মত প্রকাশ করা খুব কঠিন হয়ে পড়বে।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন হচ্ছে, রাজ্যসভার নমিনেশন ফাইল করতে হলে ১০জন প্রস্তাবক লাগে, প্রোপজার্স ১০ জন নাহলে নমিনেশন ফাইল করা যায় না। আমাদের এখানে একজন ক্যান্ডিডেটের পক্ষে বিশেষ একটি রাজনৈতিক দলের পক্ষ থেকে ১০ জন প্রস্তাবক ছিলেন, কিন্তু পরে খবর পাওয়া যায়—যদিও আমার কাছে কোনও হুইপ আসে নি, আমাকে কিছু দেয় নি, খবরের কাগজে বেরিয়েছে যে, ওঁদের হুইপ ইস্যু হয়েছে, ওঁরা কারও পক্ষে ভোট কাস্ট করছেন না। আমরা ইলেকশন রেজাল্টে দেখছি যে, সেই বিশেষ ক্যাণ্ডিডেটের পক্ষে একটাও ভোট পড়ে নি। অথচ ১০ জন তাঁর নাম প্রস্তাব করেছিলেন। এখন এই যে, Act of proposing a name of the candidate to the Rajya Sabha where there is a whip not to cast vote in favour of any candidate whether that act of nomination attracts Prevention of Anti-Defection Act Rules?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অত্যন্ত জটিল একটা প্রশ্ন আপনি হাউসের সামনে রেখেছেন। স্বাভাবতই ডিফেকশনের যে আইন আছে সেই আইন মোতাবেক এই মামলাটা এই হাউস কি ভাবে বিচার করবে, সেটা এখনই বলা সম্ভব বলে আমার মনে হয় না। সুতরাং সমস্ত বিষয়টা যদি আপনি নির্দিষ্ট-ভাবে আলোচনা করতে চান—অবশ্য ডিফেকশন আইন অ্যাট্রাক্ট করছে, কি, করছে না, এটা মূলত আপনার অধিকারের মধ্যে পড়ে। কিন্তু তা সত্ত্বেও যদি হাউসের বিশেষ কোনও রাজনৈতিক দল বা বিশেষ কোনও রাজনৈতিক দলের বিশেষ কোনও সদস্যদের এর সঙ্গে সম্পর্ক থাকে, তাহলে এটা নিয়ে হাউসে আলোচনা হওয়া মোটেই অবাঞ্ছনীয় নয়, বরং বাঞ্ছনীয়। সুতরাং আমার মনে হয় এ সম্পর্কে আপনি যদি আলোচনার অবকাশ সৃষ্টি করে দেন, তাহলে আমরা সেই আলোচনায় অংশ গ্রহণ করতে পারি। এখানে এমন একটা বিষয়, এমন একটা জটিল প্রশ্ন উঠেছে, যার ব্যাখ্যা নানা ভাবে হতে পারে।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, do you want to make any submission on this?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the issue that has been raised by the honourable Member, Shri Sachin Sen, in my humble opinion is inappropriate and irrelevent in the midst of the general discussion, I strongly feel that he should not have been encouraged to raise such an issue in the midst of this discussion. However, if the honourable member and the members of the ruling front are so much interested about having a debate on this subject we do not mind. We welcome it. But

there must be proper system and proper procedure for having a debate on such issue. I am not going into the merits of the case. The Court is the competent authority to go into the point whether it attracts the Defection Law or not. How it should be considered? These are the matters to be discussed.

I do not wish to make any comment. Thank you.

[4-10 – 4-20 P.M.]

**Mr. Speaker :** I am in agreement with you Gyanji, because I feel there is provision for giving the requisite notice. Unless that notice is given, this matter cannot be considered. If the members so desire, let them file a notice. Nothing more can be done at the moment. We leave it at this stage.

## General Discussion on Budget

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সেই সম্পর্কে যে আলোচনা চলছে সেই আলোচনায় অংশ গ্রহণ করে কয়েকটি কথা এখানে রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তা ঘাটতিহীন ব্যয়-বরাদ্দ। একটু আগে কংগ্রেস দলের পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য শুনে এটাই আমার মনে হয়েছে যে কংগ্রেস দলকে এবং মাননীয় সদস্যকে এই ঘাটতিহীন বাজেট হতাশ করেছেন, এটা তাঁদের পক্ষে কাম্য নয়। ঘাটতি বাজেট তাঁরা চিরকাল করে এসেছেন, একথা তিনি স্বীকার করেছেন এবং বলেছেন যে কেন্দ্রে এবং এই রাজ্যে যখন তাঁরা ছিলেন তখন এই জিনিস করেছেন এবং এই ঘাটতি বাজেট পূরণ করার জন্য তাঁরা নোট ছেপেছেন এবং নোট ছাপিয়ে ইনফ্লেশন বাড়িয়ে ঘাটতি পূরণ করেছেন এবং সরকারের কাজকর্ম চালু রেখেছিলেন। এর যে পরিণতি কোথায় গিয়ে দাঁড়ায় পশ্চিমবাংলার মানুষ শুধু নয়, গোটা ভারতবর্ষের মানুষ তা হাড়ে-হাড়ে আজকে অনুভব করছেন। নোট ছাপাবার জন্য, মুদ্রাস্ফীতির জন্য আজকে জিনিস-পত্রের দাম বেড়েছে। এরফলে মানুষ আজকে অসহায়ভাবে দিন-যাপন করছেন। অতীতের চিরাচরিত যে পদ্ধতি সেই পদ্ধতি আজকে এই বাজেটের মধ্যে নেই। এই বাজেটের মধ্যে আছে সংঘবদ্ধভাবে যে আয় হবে এবং যে ব্যয় হবে তা সমান-সমান হয়ে গেছে বলে ওনাদের পক্ষে এই বাজেট মেনে নেওয়া সম্ভব হচ্ছে না। এইজন্য কংগ্রেসিরা খানিকটা হতাশ হয়েছেন। হতাশ হবার মূল কারণ হচ্ছে, দেশকে অর্থনৈতিক সংকটে ফেলা। মানুষকে যতক্ষণ না তাঁরা দুঃস্থ অবস্থার মধ্যে ফেলতে পারছেন ততক্ষণ পর্যন্ত তাঁরা এই ঘাটতিহীন বাজেটকে সমর্থন করতে পারছেন না। ঘাটতি বাজেট হলে কংগ্রেসিদের মনঃপুত হত, এটা ওনার বক্তব্য শুনে মনে হয়েছে। উনি বলেছেন, এই বাজেটের কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ নেই, আগে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ছিল। এই কয়েক মাস আগে অর্থাৎ গত নভেম্বর মাসে কেন্দ্রীয় সরকারের পরিবর্তন হয়েছে, নতুন সরকার এসেছে। কিন্তু গত বাজেটে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ছিল, তখন তো আপনারা সেই বাজেটকে সমর্থন করেননি? কে

বিরুদ্ধে জেহাদ ঘোষণা করলে যদি সেই বাজেটকে সমর্থন করা যায় তাহলে কংগ্রেস দলের উচিত ছিল ১৯৭৭ সাল থেকে গত বছর পর্যন্ত যতগুলি বাজেট হয়েছে ততগুলি বাজেটকে সমর্থন করা। কারণ সবকটি বাজেটেই কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ছিল। তখন তো আপনারা সমর্থন করতে পারলেন না, আর আজকে বলছেন কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ নেই বলে ওনারা সমর্থন করতে পারছেন না। সুতরাং ওনার বক্তব্য থেকেই বোঝা যাচ্ছে যে কেবলমাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা করলেন। এই বাজেটকে সমর্থন করবেন না বলেই এইরকম যুক্তি খাড়া করছেন। মাত্র কয়েকমাস হল নতুন কেন্দ্রীয় সরকার ক্ষমতায় এসেছেন, সুতরাং তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করার প্রশ্ন আসে না। গত ৪০/৪২ বছর ধরে কংগ্রেস দল যখন দেশকে পরিচালনা করেছিলেন (কেন্দ্রে এবং রাজ্যে) তখন তারা দেশকে অর্থনৈতিক দুর্গতির মধ্যে ফেলেছিলেন। আজকে তার বিরুদ্ধে সাধারণ মানুষ দাঁড়িয়ে ঐ কংগ্রেস সরকারের পতন ঘটিয়েছেন। কাজেই আজকে দেখার প্রয়োজন রয়েছে। কিছুদিন আগে নূতন সরকার এসেছে, কেন্দ্রে সেই সরকারকে কাজ করতে দেবার, তাকে সুযোগ দেবার প্রয়োজন রয়েছে। তাঁরা যে কাজ করবেন তার দিকে লক্ষ্য রেখে তাকে সমর্থন বা বিরোধিতা ইত্যাদির প্রশ্ন আসবে। শুরুতেই বিরোধিতা করতে হবে এমন কোনও কথা নেই। সেজন্য আজকে কংগ্রেসের বক্তব্যে বিরোধিতা কোনও বাস্তব ভিত্তি তৈরি হয়নি, সেজন্য তাঁরা বিরোধিতা করার জন্য যে বিরোধিতা করছেন এই বক্তব্যেই তা প্রমাণিত হচ্ছে। আজকে বাজেট সম্পর্কে আলোচনা করতে গেলে আমাদের নিশ্চয়ই একটা জিনিস ভাবা দরকার যে পশ্চিমবঙ্গ একটা আইসোলেটেড পকেট নয়, দেশ তথা ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন কোনও রাজ্য নয়, ভারতবর্ষের ভিতরেরই একটা অঙ্গ রাজ্য। কাজেই ভারতবর্ষের সাধারণ অর্থনীতি কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলেই পরিচালিত হয়। সাধারণ অর্থনীতির প্রভাব পশ্চিমবঙ্গের মধ্যে পড়তে বাধ্য। দীর্ঘ ৪০/৪২ বছর ধরে কংগ্রেস কেন্দ্রে যে নীতি পরিচালিত করেছেন তার প্রভাব সারা দেশের মতো পশ্চিমবঙ্গেও পড়েছে। কংগ্রেসের যে নীতিগুলি ছিল সেগুলি হচ্ছে তাঁরা শহরের বিত্তশালী এবং পুঁজিপতি শ্রেণীর মানুষদের তোষণ করে তাঁদের পক্ষ সমর্থন করতেন, গ্রামাঞ্চলে ভূস্বামীদের জমির মালিকদের সমর্থন করে দীর্ঘ ৪০ বছর ধরে কাজ চালিয়ে এসেছেন এবং সেই নীতির ফলে ভারতবর্ষের যে অর্থনীতি সঙ্কটের মধ্যে এসে দাঁড়িয়েছে। ভূমি সংস্কার বাদ দিয়ে, সাধারণ কৃষককে জমি না দিয়ে মুষ্টিমেয় ভূস্বামীদের হাতে সমস্ত জমি রেখে দিয়ে যে ভাবে পরিচালনা করেছেন তাতে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা কমে গেছে। তারপর শহরে কারখানায় যে মাল তৈরি হয় সেই সব উৎপন্ন সামগ্রী—গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা যদি না থাকে—তাহলে শহরে উৎপাদিত যে সব পণ্য আছে সেই সব পণ্য বিক্রয় করার কোনও বাজার থাকে না। এর ফলেই আজকে সঙ্কট দেখা দিয়েছে। শহরে কল কারখানায় যে সব শিল্প দ্রব্য উৎপন্ন হচ্ছে সেইসব জিনিস জমে যাচ্ছে এবং সেই জমে যাওয়ার ফলেই কল কারখানায় ছাঁটাই, লক আউট, লে অফ ইত্যাদি হচ্ছে এবং এর ফলে যে সঙ্কট সেই থেকে যাচ্ছে। গতকাল মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন কংগ্রেস না কি প্রথম ভূমি সংস্কার আইন তৈরি করেছিলেন, অতি সত্য কথা, কিন্তু সেই ভূমি সংস্কার কার স্বার্থে হয়েছিল? কৃষকের স্বার্থে? না তা নয়, কৃষক আন্দোলন যাতে এগোতে না পারে, সেজন্য কৃষকদের ধোঁকা দেবার জন্য তাঁরা কতকগুলি আইন তৈরি করেছিলেন। সেই আইন তৈরি করে ভূমি সংস্কারের নামে বিভিন্ন ফাঁক ফোকর দিয়েছিলেন

যাতে ভূস্বামীরা যাতে বেনামে—গরুর নামে, দেবতার নামে—বিভিন্ন কায়দায় জমি রাখতে পারেন। আজও দেখুন সারা ভারতবর্ষে যেখানে যেখানে কংগ্রেসের রাজত্ব আছে সেখানে সঠিক ভূমি সংস্কারের প্রকৃত আইন তৈরি হয় নি। সাধারণ মানুষ এবং কৃষকদের ধোঁকা দেবার জন্য আইন করা হয়েছে। তারা যাতে আইনের কোনও রকম সাহায্য না পায় সে ব্যবস্থাও করে রাখা হয়েছে। কাজেই আজকে কংগ্রেসের তৈরি যে সঙ্কট সেই সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকারকে বাজেট তৈরি করতে হয়েছে।

[4-20 – 4-30 P.M.]

এছাড়াও রয়েছে—কংগ্রেস গভর্নমেন্ট বিভিন্ন প্রশাসনিক স্তরে নির্দেশ দিয়ে মূল্য বৃদ্ধি ঘটিয়েছে, ফলে জিনিসের দাম বেড়েছে। এইভাবে তাঁরা লোকসভার বাজেটের আগে পেট্রোল ও ডিজেলের দাম বাড়িয়েছেন। এবারও দাম বেড়েছে এটা ঠিক, কিন্তু এবার প্রশাসনিক নির্দেশে এই মূল্যবৃদ্ধি হয়নি। এবার তাঁরা সেটা বাজেটের মধ্যে নিয়ে এসেছেন, ফলে আলোচনা হবে। কিভাবে সেটা পরিবর্তন করা যায় সেটা দেখা যাবে। কিন্তু কংগ্রেস রাজত্বে প্রশাসনিক নির্দেশে মূল্যবৃদ্ধি ঘটাবার ফলে জিনিসের দাম বেড়েছে এবং জিনিসের দাম বাড়বার ফলে মানুষের ক্রয় ক্ষমতা ক্রমশ কমেছে। এমন একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকারকে বাজেট তৈরি করতে হচ্ছে। এই পটভূমিকা যদি বোঝা না যায় তাহলে আলোচনাটাও সঠিকভাবে হতে পারে না। এই অবস্থার মধ্যে আমাদের অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের জন্য একটা সুষ্ঠু বাজেট, সুষ্ঠু পরিকল্পনা এখানে রেখেছেন এবং সেই বাজেটের মধ্যে তারজন্য কতগুলি ব্যবস্থা এখানে নিয়ে এসেছেন তিনি। তবে সেই ব্যবস্থাগুলি সাধারণ মানুষকে আঘাত করছে না যে ব্যবস্থা প্রতিনিয়ত কংগ্রেস আমলে কেন্দ্রীয় সরকারের বাজেটে সাধারণ মানুষকে আঘাত করত। এই বাজেট সাধারণ মানুষকে কোনও দিক থেকেই আঘাত করছে না। আজকে সারা ভারতবর্ষের মধ্যে কংগ্রেসি নীতির ফলে যে অবস্থা দেখা দিয়েছে সেটা আলোচনার মধ্যে নিয়ে আসা দরকার। একটি সমস্যা হচ্ছে রুগ্ন শিল্প। আমি একটু আগে বলেছি যে, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা কমবার ফলে শিল্প রুগ্ন হয়েছে। দেশে ২ লক্ষেরও বেশি ছোট-বড়-মাঝারি কলকারখানা রুগ্ন হয়ে পড়েছে। এই রুগ্ন শিল্পের যাঁরা শ্রমিক, অনেক ক্ষেত্রে তাঁরা ছাঁটাই হয়েছেন। আজকে তাঁরা কোনও কাজ পাচ্ছেন না। কারখানা বন্ধ, তাই বেকার হয়েছেন তাঁরা। এই অবস্থার ফলে আজকে দেশে ৩ কোটি ২৪ লক্ষ বেকার। একদিকে শিল্প কারখানা বন্ধ, অন্য দিকে নতুন শিল্পকারখানা গড়ে উঠছে না সারা ভারতবর্ষে এবং তারফলেই দেশে আজকে ৩ কোটি ২৪ লক্ষ বেকার সৃষ্টি হয়েছে। তাঁরা গিয়ে এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছেন, কিন্তু চাকরি পাচ্ছেন না। এই অবস্থাটা কাদের সৃষ্টি? আজকে তিন মাস পূর্বে যাঁরা কেন্দ্রীয় সরকারে এসেছেন সেই সরকার তো এই অবস্থা সৃষ্টি করেন নি। বিগত ৪০-৪২ ধরে কেন্দ্রীয় সরকারের দায়িত্বে থেকে দেশের অর্থনীতিকে পরিচালনা করেছেন তাঁদের সেই অর্থনীতির ফলেই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। **(একটি ধ্বনি ঃ আরও বছরে পশ্চিমবঙ্গে বেকার কত?)** পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। ৩ কোটি ২৪ লক্ষ আজকে সারা ভারতবর্ষে বেকার। পশ্চিমবঙ্গ আলাদা কোনও রাষ্ট্র নয়। আজকে বৈদেশিক ঋণের অবস্থা যা দাঁড়িয়েছে তাতে দেশটাকে বিদেশের কাছে বিক্রি করে দিয়েছে কংগ্রেস। এমনই একটা অবস্থা সৃষ্টি হয়েছে। এই বৈদেশিক ঋণের পরিমাণ যেখানে ১৯৮০-৮১ সালে

ছিল ১৮,৪০০ কোটি টাকা, আজকে সেটা এসে দাঁড়িয়েছে প্রায় ৬৯,০০০ কোটি টাকায়। সাধারণ মানুষের স্বার্থে যদি এই ঋণ নেওয়া হত তাহলে তাঁরা নিশ্চয়ই একটা সুষ্ঠু অবস্থার মধ্যে বসবাস করতে পারতেন, কিন্তু সেটা করা হয়নি। এটা হয়েছে বিত্তবানদের স্বার্থের দিকে তাকিয়ে এবং তারফলেই বর্তমান অবস্থার সৃষ্টি হয়েছে। এই যে ঋণের বোঝা সেটা রাজ্য সরকারগুলিকেও বহন করতে হচ্ছে, সেই ঋণের বোঝা পশ্চিমবঙ্গের মানুষকেও বহন করতে হচ্ছে। এই ঋণ শোধ দেবার জন্য ৬৫০ কোটি টাকার মতো প্রতি বছর আমাদের দিতে হচ্ছে। এই বছরও সেটা দিতে হবে। কাজেই রাজ্য সরকারের উপর এই ঋণের বোঝা বিগত কংগ্রেস সরকার চাপিয়ে দিয়ে গেছেন। এই ধরনের বোঝা থেকে আমাদের মুক্তি পেতে হলে আমাদের নিশ্চয়ই বিভিন্ন দিক চিন্তা করে এগোতে হবে। এই সমস্ত দিক লক্ষ্য রেখে এই বাজেট তৈরি হয়েছে। একটু আগে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন যে রাজ্যে প্রশাসনের মধ্যে দুর্নীতি রয়েছে। প্রশাসনের মধ্যে কোথাও দুর্নীতি নেই এই কথা আমি বলতে চাই না। কিন্তু একটা জিনিস লক্ষ্য করার বিষয় যে রাজ্য সরকার বাণিজ্যিক কর, বিক্রয় কর কতটা তুলেছে। গত বছর ছিল ১২৫৫ কোটি টাকা, এই বছর তুলেছে ১৪৮৬ কোটি টাকা। কংগ্রেস রাজ্যত্বে তো বিক্রয় কর, বাণিজ্যিক কর ছিল, তখনও তো আদায় করা যেত। তখন তাঁরা কি করতেন সেটা নিশ্চয়ই আমাদের সকলের জানা আছে। তাঁরা কোনও দিন আশাই করতে পারেন নি যে ১২৫৫ কোটি টাকা কর আদায় করা যেতে পারে। সমস্ত জায়গায় যদি দুর্নীতি থেকে থাকে তাহলে কোনও দিনই এই টাকা আদায় করা সম্ভব নয়। রাজ্য সরকার এই যে কাজটি করেছেন নিশ্চয়ই এটা অভিনন্দন যোগ্য। ওনারা বললেন রাজ্যের প্রধান আয় রাস্তা থেকে হয়। রাজ্যের প্রধান আয় রাস্তা থেকে হয় ওনারা কি ভাবে যে বললেন সেটা আমি বুঝতে পারছি না। কেন রাস্তা থেকে হতে যাবে? রাস্তা থেকে হয় না। রাজ্যের প্রধান আয় সেটা বাণিজ্যিক কর থেকে আদায় হয়। আগামী দিনে আরও বেশি করে আদায় করা হবে সেই প্রস্তাব রাখা হয়েছে। এর পর আছে আবগারি শুল্ক। আবগারি শুল্ক থেকে গত বছর ১১৯ কোটি টাকা আদায় করা হয়েছে, এবারে আশা করা হচ্ছে ১৪০ কোটি টাকা আদায় করা হবে। এই যে বাড়িয়ে ১৪০ কোটি টাকা করা হয়েছে যদি দুর্নীতি থাকত তাহলে সম্ভব হ'ত না। দুর্নীতি নেই এই কথা আমি বলছি না কিন্তু ওনারা যে বলছেন সমস্ত জায়গায় দুর্নীতি এটা আমি মানতে পারছি না। যদি দুর্নীতি থাকত তাহলে ১১৯ কোটি টাকা থেকে ১৪০ কোটি টাকা আদায় হ'ত না। এবারে আমি আসছি প্রবেশ করে, অক্ট্রয় ডিউটি সম্বন্ধে। অক্ট্রয় ডিউটির ক্ষেত্রে ১০২ কোটি টাকা গত বছরে ছিল এবারে ১১৬ কোটি টাকা আসবে। অক্ট্রয় থেকে যে বাড়তি টাকা আসবে দুর্নীতি থাকলে সেটা আসত না। দুর্নীতি থাকলে ১১৬ কোটি টাকা আসতে পারে না। এই সমস্ত অসত্য কথাগুলি বিরোধী দল থেকে বলা হচ্ছে। শুধু মাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা করা, সেই জন্য এই সমস্ত কথা বলা হচ্ছে। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে অনেক আয় বাড়ানো হয়েছে। কংগ্রেস রাজত্বে এই জিনিস তাঁরা আশাই করতে পারেন নি। যে সমস্ত কংগ্রেস রাজ্য আছে সেই সমস্ত কংগ্রেস রাজ্য আশাই করতে পারেন নি যে ৬৫৭ কোটি টাকা এই স্বল্প সঞ্চয় থেকে আসবে। গত বছর ৬৫৭ কোটি টাকা স্বল্প সঞ্চয় থেকে থেকে পাওয়া গেছে। প্রতিটি রাজ্যে যে স্বল্প সঞ্চয় হয় সেই সঞ্চয়ের ৭৫ পারসেন্ট রাজ্য ঋণ হিসাবে পেয়ে থাকে। সেই হিসাবে গত বছর আমাদের রাজ্য স্বল্প সঞ্চয় থেকে ৬৭৫ কোটি টাকা পেয়েছে। এবারে ৮৫০ কোটি টাকা

ধরা হয়েছে। আপনারা সকলেই জানেন যে বক্রেশ্বর থারমাল পাওয়ার তৈরি করার জন্য সোভিয়েত সাহায্য পাওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমতি চেয়েছিল। কিন্তু কেন্দ্রের বিগত কংগ্রেস সরকার সেই অনুমতি দেয় নি পশ্চিমবাংলাকে। পশ্চিমবঙ্গ সরকার তাই নিজের পায়ের উপর দাঁড়িয়ে তার নিজের মর্যাদার প্রশ্নে বক্রেশ্বর থারমাল পাওয়ার তৈরি করার সিদ্ধান্ত নিয়েছে। এই ব্যাপারে পশ্চিমবাংলার সাধারণ মানুষ এগিয়ে এসেছে তাকে রূপায়িত করার জন্য। তার একটা দিক ছিল স্বল্প সঞ্চয় থেকে যে টাকাটা আসবে তার একটা অংশ বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য লাগানো হবে। এই কথা আগেই বলা হয়েছিল। স্বল্প সঞ্চয়ের ভেতর থেকে যে টাকাটা এসেছে, গত বছর যে ৬৭৫ কোটি টাকা এসেছে তার কিছু অংশ কাজে লাগানো হয়েছে। এবারে যে ৮৫০ কোটি টাকা আসবে তার একটা অংশে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য কাজে লাগানো হবে এবং বাকি টাকা পশ্চিমবাংলার বিভিন্ন উন্নয়নমূলক কাজে সেটা ব্যবহারিত হবে। সেই দিক থেকে এই যে প্রচেষ্টা এই কংগ্রেসি বন্ধুদের কাছ থেকে কোনও দিন পশ্চিমবাংলার মানুষ দেখতে পায় নি। এই প্রচেষ্টাকে নিশ্চয়ই স্বাগত জানাতে হবে। ওনারা তো বক্রেশ্বর তৈরি হওয়ার পথে বাধা দিয়েছিলেন, বক্রেশ্বর পশ্চিমবাংলায় যাতে না হয় সেই চেষ্টাই ওনারা করেছিলেন। যখন ওঁরা দেখলেন বক্রেশ্বর প্রকল্প হচ্ছে, তার শিলান্যাশ হয়েছে, কাজ এগিয়ে চলেছে, তার জন্য টারবাইনের অর্ডার দেওয়া হয়েছে, তার জন্য বয়লারের অর্ডার দেওয়া হয়েছে, এই সমস্ত যখন হয়েছে তখন ওনারা হতাশ হয়ে পড়েছেন। তাই তাঁরা হতাশাগ্রস্ত মানুষের মতো বিরোধিতা করছেন।

[4-30 – 4-40 P.M.]

ওঁরাও তো পশ্চিমবাংলার মানুষ, কংগ্রেসি বন্ধুরা তো পশ্চিমবাংলার মানুষ। পশ্চিমবঙ্গে বক্রেশ্বর প্রকল্প গড়ে উঠুক এটা তো পশ্চিমবঙ্গবাসী হিসাবে ওঁদেরও চাওয়া উচিত ছিল। কিন্তু ওঁরা প্রতি পদক্ষেপে বিরোধিতা করছেন। এখন একটা সমর্থনের সুর শোনা যাচ্ছে, বলছেন, সোভিয়েত থেকে এখনও কেন সাহায্য পাওয়া যাচ্ছে না। সোভিয়েতের সাহায্য নিয়ে আলোচনা চলছে, আমরা আশা করছি সাহায্য অবশ্যই পাওয়া যাবে। সোভিয়েত দেশের সাহায্যের পাশাপাশি সাধারণ মানুষ বক্রেশ্বর প্রকল্পের জন্য প্রায় প্রতিদিনই সাহায্য করছেন। পত্রিকা খুললে দেখা যায় যে প্রায়ই এরজন্য সাহায্য পাওয়া যাচ্ছে। এদিক থেকে এই বাজেট নিশ্চয়ই অভিনন্দন যোগ্য। আর একটি বিষয় হল ওভারড্রাফ্টের বিষয়। মাননীয় অর্থমন্ত্রী কয়েক বছর ধরে ঘাটতিহীন বাজেটে পেশ করছেন। গত বছর একদিনের জন্যও ওভারড্রাফ্ট নেওয়া হয়নি। অর্থাৎ কর আদায় সুষ্ঠু ভাবে হয়েছে এবং সেইভাবে সরকার পরিচালিত হয়েছে। এখানে যদি দুর্নীতিগ্রস্থ কর্মচারী থাকত তাহলে এটা নিশ্চয়ই সম্ভব হত না। একটি দিনের জন্য ওভারড্রাফ্ট নেওয়া হয়নি, সেজন্য এই কথাই প্রমাণিত হয় যে সরকার সুষ্ঠু ভাবেই চলছে এবং সুষ্ঠুভাবে সমস্ত কার্যকলাপ পরিচালনা করছেন। সাধারণ মানুষকে এই বাজেটে কিছু সুবিধা দেওয়া হয়েছে। শিক্ষকদের পেনশনের কথা সম্বন্ধে বাজেটে বলা হয়েছে যে কাগজপত্র যদি ঠিক থাকে তাহলে যেদিন থেকে একজন শিক্ষক রিটায়ার করবেন সেইদিন থেকেই তিনি পেনশন পাবেন। গ্রামীণ কারিগর, তাঁতী যাঁরা হাতে তৈরি জিনিস বাজারে নিয়ে আসেন, তাঁদের অবসরকালীন ভাতা দেওয়া হবে। তাঁরা যখন কাজ করবেন না, যখন কাজ

করার ক্ষমতা থাকবে না সেই সময়ে প্রতি মাসে একশ টাকা করে ভাতা দেওয়া হবে। অনেকে হয়ত বলবেন, এই একশ টাকায় কি হবে? কিন্তু এটা তো কেবল শুরু হচ্ছে। গ্রামের কারিগর, তাঁতী ওঁরাও যে মানুষ, এই দৃষ্টিভঙ্গি আগে কেউই দেখান নি। তাঁরা যখন কাজ করতে পারবেন না তখন প্রতি মাসে একশ টাকা করে বার্ধক্য ভাতা দেওয়া হবে। এছাড়া, বিধবা ভাতা, অসামর্থ ভাতা ইত্যাদি যেগুলো প্রতি মাসে ৬০ টাকা করে ছিল, এবার থেকে একশ টাকা করে দেওয়া হবে। আমি শুধু এটুকু বলতে চাই যে হস্তশিল্পী, মৎস্যজীবী এঁরা যে জিনিস ব্যবহার করেন নৌকা, জাল এই সবকিছুর উপরে বিক্রয় কর বসবে না। কয়েকটি জীবনদায়ী ওষুধ ইনজেকশন ইত্যাদির উপর বিক্রয় কর বসবে না। সাধারণ মানুষের ক্ষেত্রে যা প্রযোজ্য তা এই বাজেটে দেওয়া হয়েছে। এই বাজেট উন্নয়নমূলক বাজেট। এই বাজেটকে সমর্থন করে এবং মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট এখানে উত্থাপন করা হয়েছে, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট আমি মনে করি যে জনকল্যাণমুখি বাজেট এবং গরিবদের প্রতি লক্ষ্য রেখেই বাজেট তৈরি করা হয়েছে। বিশেষ করে অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে বারবার, ৪ বার ঘাটতিশূন্য বাজেট তিনি এখানে রেখেছেন এটা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। মাননীয় বিরোধী দলের সদস্য সত্যরঞ্জন বাপুলি এই বাজেটের উপরে আলোচনা করতে গিয়ে তিনি যেসব কথাগুলি বলেছেন আমি তাঁকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, কংগ্রেসি আমলে যেসব বাজেটগুলি তৈরি করা হত এবং সেখানে যে অর্থ বরাদ্দ করা হত তার তুলনায় বামফ্রন্ট যে বাজেট পেশ করেছেন তা সাধারণের প্রতি লক্ষ্য রেখেই করা হয়েছে এবং এখানে বাজেটে অর্থ অনেক বেশি বরাদ্দ করা হয়েছে কংগ্রেসি আমল থেকে, একথা সকলকে স্বীকার করতে হবে। বিশেষ করে আরও একটি কারণে আমরা গর্বিত যে আমরা ১৯৭৭ সালে যখন ক্ষমতায় এসেছিলাম তখন আমরা দেখতে পেয়েছিলাম যে বাজেটে যে ধরনের ঋণের বোঝা তাঁরা রেখে গেছিলেন ওভারড্রাফট নিয়ে, তাতে আমাদের উপরে একটা বিরাট বোঝা হয়ে পড়েছিল। কিন্তু আজ কয়েক বছর ধরে যেরকম নিপুনভাবে বাজেট তৈরি করলেন মাননীয় অর্থমন্ত্রী, তাতে ওভারড্রাফট তো নিতে হচ্ছেই না এমন কি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণও নিতে হচ্ছে না। উপরন্তু পশ্চিমবাংলার সম্পদ সংগ্রহ করে তার বাজেট পরিকল্পনা খাতে ব্যয় করেছেন। এটা নিশ্চয় গর্বের জিনিস। আজকে দেখা যাচ্ছে যে, সম্পদ সংগ্রহ করার ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে এবং এটা নিঃসন্দেহে গর্বের কথা। কংগ্রেস আমলে তো দীর্ঘদিন ধরে বাজেট করেছেন, এইরকম বাজেট করতে পেরেছেন? এই প্রশ্ন আমি বিরোধী দলের সদস্য সত্য বাপুলি মহাশয়ের কাছেই রাখতে চাই। বিশেষ করে আমরা দেখতে পাচ্ছি যে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে যেভাবে তিনি অর্থ সংগ্রহ করেছেন সেটা প্রশংসনীয়। গত বছরে দেখা যাচ্ছে ১১.৯ কোটি সংগ্রহ করেছিলেন এবং এই বছরে ১৪০ কোটি টাকা সংগ্রহের কথা তিনি বলেছেন। এইভাবে বিভিন্নভাবে তিনি যে অর্থ সংগ্রহ করে পরিকল্পনা খাতে ব্যয় করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। তা প্রসংসনীয়। আমরা জানি যে আমাদের বার্ষিক খাতে যেভাবে অর্থ বাড়িয়ে চলা হচ্ছে, এটা জনকল্যাণমুখি। ১৯৮৯-৯০ সালে ১১১৫ কোটি টাকা ধরা হয়েছে আর এই

বছর ১৯৯০-৯১ সালে ১৩২৮ কোটি টাকা ধরা হয়েছে। পরপর দেখা যাচ্ছে যে, বিদ্যুৎ খাতে ৩০.০৯ শতাংশ, কৃষি ও গ্রামীণ উন্নয়ন খাতে ১৪.৯, সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে ১০.৫ শতাংশ, শিল্প খাতে ১১.০৫ শতাংশ এবং শিক্ষা ও সংস্কৃতি খাতে ৬.০৪ শতাংশ ধরা হয়েছে। এইভাবে তিনি তার পরিকল্পনা খাতে ব্যয় বরাদ্দ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় শিক্ষা খাতের কথা বললেন এবং সমালোচনা করে বললেন যে মাননীয় অর্থমন্ত্রী শিক্ষাখাতে অর্থ কম বরাদ্দ করেছেন।

[4-40 – 4-50 P.M.]

এই কথা তিনি উল্লেখ করলেন, আমি তাকে প্রশ্ন করি বিগত দিনগুলিতে কংগ্রেস আমলে যেখানে এক থেকে দেড় পারসেন্ট কেন্দ্র শিক্ষা খাতে অর্থ ব্যয় করতেন সেখানে বামফ্রন্ট সরকার আজকে শিক্ষা খাতে তার প্রসারের চিন্তাধারার মধ্যে দিয়ে কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একটু বিবেচনা করুন। শিক্ষাকে তো আপনারা কোনওদিন অগ্রাধিকার দেননি। যে দেশে স্বাধীনতার ৪২ বছর পরেও শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর সেই দেশে এই দীর্ঘকালীন অবস্থার মধ্যে দিয়ে শিক্ষাকে কেন আপনারা পিছিয়ে রেখেছেন। কারণ বিগত দিন-গুলিতে আমরা জানি কংগ্রেস সরকারের আমলে শিক্ষাকে তারা প্রসার লাভ করাতে চায়নি, কারণ তারা জানেন শিক্ষা হচ্ছে অন্ধকারের আলো। সাধারণ মানুষ গরিব মানুষ ঐ গ্রামীণ কৃষক, শ্রমিক, মেহনতি মানুষ তাদের মধ্যে যদি শিক্ষার প্রসারতা ঘটে, শিক্ষার আলোয় যদি তারা আলোকিত হয়ে ওঠে তাহলে এই শোষণ, বঞ্চনা এর বিরুদ্ধে মানুষ সতর্ক হয়ে বিদ্রোহ ঘোষণা করবে। সেই কারণে আমরা দেখতে পাচ্ছি এই ৪২ বছর ধরে অন্তত সচেতনার সঙ্গে বিগত কংগ্রেস সরকার এই শিক্ষাকে অবহেলা করে মানুষকে অন্ধকারের মধ্যে ঠেলে রেখেছিল। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাই প্রথম থেকে এই শিক্ষার লড়াই শুরু করেছে যাতে সাধারণ মানুষের মধ্যে শিক্ষার প্রসারতা ঘটে। তাই আমরা দেখতে পাই আগে যেখানে স্কুলগুলিতে সাধারণ গরিব ঘরের ছেলে মেয়েরা মাহিনা দিয়ে পড়তে যেত, আজকে সেখানে বিনা বেতনে আমরা শিক্ষার প্রসার ঘটানোর চেষ্টা করেছি। সেখানে আর কাউকে মাহিনা দিয়ে পড়তে হয় না। আমরা জানি গ্রামাঞ্চলের ৮০ ভাগ লোকের আর্থিক অবস্থার কথা, মানুষকে আমরা জানি তাদের পক্ষে মাহিনা দিয়ে পড়া সম্ভব নয়। সেই কারণে আজকে বামফ্রন্ট সরকার সমস্ত শিক্ষা ক্ষেত্রে অবৈতনিক ঘোষণা করে, সাধারণ মানুষের, মেহনতি মানুষের ছেলেমেয়েরা যাতে লেখাপড়া শিখতে পারে তার ব্যবস্থা করে দিয়েছে। শুধু তাই নয় আজকে শিক্ষার হার বেড়েছে, মানুষের মধ্যে পড়াশুনা বেড়েছে, ফলে দেখা গিয়েছে যে অশিক্ষার পরিসংখ্যান কমে গিয়েছে। গ্রামাঞ্চলে ছেলে-মেয়েরা বিশেষ করে মেয়েরা শিক্ষায় এগিয়ে এসেছে—এই জিনিস তারা করতে পারেনি। সেইজন্য তাদের মুখে এই সমালোচনা খাটে না। এখানে আর একটা জিনিস বলা প্রয়োজন গ্রামীণ কারিগরদের জন্য রাজ্য সরকার যে ভাবে অবসরকালীন ভাতা চালু করেছেন, ইতিমধ্যে আমরা এও জানি যে বামফ্রন্ট সরকার কৃষকদের কথা মনে রেখে, সাধারণ মানুষের কথা মনে রেখে, এইগুলো চালু করেছেন এবং আমাদের দেশের অবহেলিত মেয়েদের কথা মনে রেখে বিধবা ভাতা চালু করেছেন। এবং কৃষকদের পেনশনের ব্যবস্থা চালু করেছেন। আজকে আমরা দেখছি যে তারা নূতন করে বাজেট সম্পর্কে চিন্তা করছেন। গ্রামের যে সমস্ত কারিগর এবং তাঁত শিল্পী আছে

তাদের যাতে এইভাবে অবসরকালীন ভাতা দেওয়া যায়, সেই কথাও চিন্তা করছেন। শুধু তাই নয়, হস্ত শিল্পী এবং মৎস্যজীবীরা যাতে কাঁচামাটি বা পোড়ামাটি এই সমস্ত জিনিস সস্তায় বেশি কিনতে পারেন তার ব্যবস্থা তারা করছেন। আর একটি কথা বলি যেগুলিতে বিশেষ করে ছাড় দেওয়া হয়েছে কর থেকে, সেটা তো নিশ্চয় অভিনন্দনযোগ্য। যেমন জীবনদায়ী ঔষধের উপর ছাড় অব্যাহত রাখা হয়েছে, এটা যে সাধারণ মানুষের কত বড় উপকার সেটা কি আপনারা বুঝতে পারছেন না। আজকে জীবনদায়ী ঔষধের উপর সাধারণ মানুষের জীবন নির্ভর করছে। আজকে গোটা ভারতবর্ষের যে অর্থনীতি সেই অর্থনীতির ক্ষেত্রে দ্রব্যমূল্য যেভাবে বৃদ্ধি পেয়েছে, ক্রয় ক্ষমতা যেভাবে কমে গিয়েছে সেক্ষেত্রে সাধারণ মানুষের অসুখ করলে ঔষধ সংগ্রহ করতে পারে না। সেইক্ষেত্রে আমাদের বামফ্রন্ট সরকার জীবন দায়ী ঔষধের উপর যে কর ছাড় দিয়ে অব্যাহত রেখেছেন সেটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। বিক্রয়কর সরলীকরণ করেছেন। কিছু কিছু জিনিসের ওপর কর ছাড় দিয়েছেন। তারপর যেগুলির উপর তিনি কর বসিয়েছেন সেটা অভিনন্দন যোগ্য। তারপর আপনার আর একটি প্রস্তাব, যেটা বহুতল বাড়ি সংক্রান্ত, বহুতল বাড়ির উপর আপনি কর বসিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কলকাতা শহরে প্রচুর বহুতল বাড়ি রয়েছে, এবং যে সব বাড়ির বার্ষিক মূল্য বেশি, তাদের প্রতি স্কোয়ার মিটারে ৬ টাকা থেকে ৮ টাকা, ১০ টাকা থেকে বাড়িয়ে ৩০ টাকা করা হয়েছে, এবং এইগুলি ধাপে ধাপে চালু করা হয়েছে। আর একটা জিনিস আমরা দেখতে পাচ্ছি, ভি. সি. পি., ভি. সি. আর. এর ক্ষেত্রে প্রদর্শনীর হার বাড়ানো হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতে আমরা আনন্দিত। আজকে দেশে অপসংস্কৃতি এবং এই অপসংস্কৃতিকে যাঁরা ধর্ষণ করেছে, আমি মনে করি আমরা যে সমাজতান্ত্রিক সমাজব্যবস্থায় রয়েছি এবং এর পাশাপাশি আমরা জানি যে এই সংস্কৃতির পীঠস্থান হচ্ছে আমাদের পশ্চিমবাংলা। এই সংস্কৃতি আমাদের ধারক ও বাহক। কিন্তু বিগত ৪২ বছরের কংগ্রেস শাসিত শাসন ব্যবস্থায় আজকে সেই সংস্কৃতির হত্যা হয়ে গেছে। সাধারণ মানুষের এখন জীবিকার মাধ্যমগুলি হচ্ছে ভি. সি. আর., ভি. সি. পি., এবং টেলিভিশন। এর মধ্যে ব্লু-ফ্লিম থেকে আরম্ভ করে এই সমস্ত জিনিসগুলি সাধারণ মানুষের কাছে প্রসার লাভ করতে পারবে না তার কারণ বাজেটে এই সমস্ত জিনিসগুলির উপর কর বাড়ানো হয়েছে। বিগত ৪২ বছরের কংগ্রেস আমলেও এই জিনিস দেখেছি। তাঁরা এই জিনিসগুলির উপর কর বসিয়েছেন, কিন্তু প্রত্যাশা পূরণ হয়নি। আমি আশা করি এই সমস্ত জিনিসের উপর কর বৃদ্ধির ফলে সাধারণ মানুষের কাছে প্রসার লাভ করতে পারবে না। কিছুটা আমরা প্রতিহত করতে পারব। আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আপনি যে প্রস্তাব দিয়েছেন, অর্থাৎ ভি. সি. আর., ভি. সি. পি.র উপর করের হার বাড়িয়েছেন, প্রদর্শনীর ক্ষেত্রে করের মাত্রা বাড়িয়েছেন এবং আপনি বলেছেন কলকাতা ও হাওড়া পৌর এলাকায় এই হার হবে ১০০০ টাকা প্রতি সপ্তাহে এবং অন্যান্য পুরসভা বা নোটিফায়েড এলাকায় ৭৫০ টাকা এবং গ্রামীণ এলাকায় ৫০০ টাকা ধার্য করেছেন। এই সম্পর্কে বলি, এটা নিশ্চয় সাধারণ মানুষের অভিনন্দনযোগ্য কারণ সাধারণ মানুষের কাছে ভি. সি. পি. এবং ভি. সি. আর. খুব একটা এফেক্ট করবে না। ভি. সি. পি. এবং ভি. সি. আরের ক্ষেত্রে আপনি আরও বেশি কর বাড়াতে পারতেন। আর একটা জিনিস দেখছি আপনি কর বাড়িয়েছেন লাক্সারী হোটেলের ক্ষেত্রে। এটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। সাধারণ মানুষ কি এইসব লাক্সারী হোটেলে যেতে

পারে? এই রকম ব্যয়বহুল হোটেল কলকাতা, শিলিগুড়ি, এবং আরও অন্যান্য জায়গায় আছে। এক শ্রেণীর লোক বিপুল পরিমাণে অর্থ খরচ করে রাত্রিযাপন করেন, ফুর্তি করেন। এই সমস্ত হোটেলগুলির উপর আপনি কর বাড়িয়েছেন এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। কারণ আমাদের টাকা সংগ্রহ করতে হবে, আপনি ওভারড্রাফ্ট নেবেন না কেন্দ্রের কাছ থেকে অথচ আপনাকে পশ্চিমবাংলার উন্নয়নের জন্য চেষ্টা করতে হবে। তাহলে অর্থ কোথা থেকে সংগ্রহ করবেন? সাধারণ মানুষ এতে আপনাকে নিশ্চয় অভিনন্দন জানাবেন। শুধু তাই নয়, রুগ্ন শিল্প সম্পর্কে আপনি যেটা বলেছেন অর্থাৎ রুগ্ন শিল্প সম্পর্কে ১৯৫১ সালের আইন অনুযায়ী ১৩টি রুগ্ন শিল্প গ্রহণ করে তার মধ্যে ১০টিকে জাতীয়করণ করবার কথা ভাবছেন। আমরা বার বার করে মনে করি শিল্পের কথা, আজকে ভয়াবহ বেকার সমস্যার কথা, হাজার হাজার বেকার যুবক, যুবতীদের কথা ভাবতে হবে। আজকে বেকার সমস্যা তীব্র থেকে তীব্রতর হয়েছে। এতে সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার ক্ষতি হতে পারে। তাই সেজন্য এখানে রুগ্ন শিল্প সম্পর্কে আপনি যে নির্দেশ দিয়েছেন ১০টি শিল্পকে জাতীয়করণ করা হবে, এটাও অভিনন্দনযোগ্য। ভূমি সংস্কারের ক্ষেত্রে আমি আপনাকে বলব সাধারণ ক্ষেতমজুর যাঁরা তাঁদের মজুরি বৃদ্ধি করা হয়েছে। শুধু তাই নয়, আমি আপনাকে বলব ক্ষেতমজুরদের রেশন দেওয়া হয়েছিল ভরতুকি দিয়ে ৩ মাসের জন্য, এটা আবার চালু করবার কথা চিন্তা করবেন। আমি আশা করি, ক্ষেতমজুর, গরিব মানুষ সারা বছর কৃষির উপর নির্ভর করে জীবন জীবিকা নির্বাহ করেন, এঁদের নির্বাহ করেন, এঁদের কথা চিন্তা করে আপনি ভরতুকি দিয়ে রেশন দেবার বন্দোবস্ত করবেন ৩ মাসের জন্য।

[4-50 – 5-00 P.M.]

আপনার কাছে আমি অনুরোধ করব আপনি পুনর্বিবেচনা করবেন যাতে এই ভরতুকি দিয়ে তাঁদের রেশন দেবার ব্যবস্থা করা যায়। কারণ আমি মনে করি বামফ্রন্ট সরকার গরিবের সরকার, গরিব সাধারণ মানুষের দিকে লক্ষ্য রেখে তাঁরা বাজেট রচনা করেছেন, পরিকল্পনা খাতে ব্যয় করেছেন, পরিকল্পনা খাতে অর্থ বাড়িয়েছেন ধাপে ধাপে। এই ভাবে পরিকল্পনাকে সার্থক করবার জন্য আপনারা চেষ্টা করছেন। সেখানে শিল্প খাতে, বিদ্যুৎ খাতে অর্থ বাড়িয়েছেন। আপনারা জানেন বিদ্যুৎ সঙ্কট মেটাতে না পারলে পশ্চিমবঙ্গের উন্নয়ন হতে পারে না। সেদিক থেকে বাজেটে অর্থ বরাদ্দ করেছেন। সেই কারণে আমি বলব গ্রামীণ সাধারণ মানুষের কথা মনে রেখে ক্ষেতমজুর সাধারণ কৃষকের কথা মনে রেখে যাতে ভরতুকি দিয়ে রেশন দেবার ব্যবস্থা করা যায় সেই বিষয়ে চিন্তা করবেন। আজকে আমরা মনে করি যে সাধারণ মানুষের দিকে লক্ষ্য রেখে এই বাজেট তৈরি করা হয়েছে, এজন্য আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের আমি বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে এই বাজেটকে একটা ঘাটতিশূন্য বাজেট দেখানো হয়েছে। অথচ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবে, কর বাবদ আদায় হবে আশা করা যাচ্ছে, এইভাবে একটা ভেক কথা বলে এই বাজেট তৈরি করা হয়েছে। এই বাজেটকে ঘাটতিশূন্য বাজেট দেখানো হয়েছে, আসলে এই একটা ঘাটতি বাজেট। এর ফলে জিনিসপত্রের দাম নিশ্চয় বাড়বে। একদিকে কেন্দ্রীয়

সরকারের বাজেটে আমরা দেখেছি ডিজেল এবং পেট্রোলের মূল্যবৃদ্ধির ফলে গ্রামের কৃষক থেকে আরম্ভ করে কলকারখানায় যারা কাজ করছে, বাস, ট্রাক, লরি থেকে আরম্ভ করে সব জায়গায় একটা প্রকট মূল্যবৃদ্ধি হওয়ার সম্ভাবনা দেখা দিচ্ছে। অপরদিকে আমাদের রাজ্যের যে বাজেট এখানে প্লেস করা হয়েছে সেই বাজেটের মধ্যে যদিও দেখানো হয়েছে সমাজের যারা নিম্নস্তরের মানুষ, যারা দারিদ্র সীমার নিচে বাস করে তাঁদের অর্থনৈতিক দিক থেকে কিছুটা সুবিধা পাইয়ে দেবার কথা বলা হয়েছে। সেখানে বলা হয়েছে আমাদের রাজ্যের ক্ষেতমজুররা যা মজুরি পায় সারা ভারতবর্ষের ক্ষেতমজুররা তার থেকে অনেক কম পরিমাণে মজুরি পায়। ১৯৭২-৭৭ সাল থেকে উল্লেখ করা হয়েছে ৫.৬০ পয়সা নূন্যতম মজুরি পেত কিন্তু বর্তমানে ১৭ টাকা কয়েক পয়সা মজুরি পাচ্ছে। অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় একথা উল্লেখ করা হয়েছে। কিন্তু গ্রামাঞ্চলে আমরা লক্ষ্য করেছি সারা বছর কোনও জায়গায় যারা ক্ষেতমজুর তারা তাঁদের নির্ধারিত মজুরি পায়না। আমরা দেখেছি গ্রামের কৃষকদের যখন কাজ পড়ে, যখন ক্ষেতমজুরের অভাব দেখা দেয় তখন ১৭ টাকা কেন ২০-২৫ টাকা দিয়ে ক্ষেতমজুরদের কাজ করাতে হয়। কিন্তু বৈশাখ, জৈষ্ঠ মাসে যখন তাদের কাজ থাকে না সেই সময় ১২ টাকা ১০ টাকার নিচে ক্ষেত মজুরদের কাজ করতে হয়। তা'ও আবার ঠিক সময় মতো কাজ পাওয়া যায় না। সুতরাং বাজেট বক্তৃতায় যে কথাটি বলা হয়েছে—১৭.২৪ পয়সায় সারা বছর ক্ষেত মজুরদের কাজ দেওয়া হয়েছে, এই কথাটা ঠিক নয়। ৫.৬০ পয়সা থেকে বাড়িয়ে ১৭.২৪ পয়সা ক্ষেত মজুরদের মজুরি দেওয়া হয়েছে। এটা এমন কিছু বড় কথা নয়। আমাদের এই রাজ্য বাজেটে গরিব মানুষের স্বার্থের কথা চিন্তা করা হয়েছে বলে উল্লেখ করা হয়েছে। কিন্তু আমরা দেখেছি ১৩ বছর আগে একজন সরকারি কর্মচারী ২০০/২৫০ টাকা মাইনে পেত। এখন সেই সরকারি কর্মচারির মাইনে ২/২।। হাজার টাকা হয়ে গেছে। একজন শিক্ষক ১৫০ টাকা মাইনে পেত। এখন তার মাইনে ১।। হাজার টাকা হয়ে গেছে। কাজেই এই দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে। সঙ্গত কারণেই ক্ষেত মজুরদের'ও মজুরি ৫.৬০ পয়সা থেকে বেড়ে ১৭.২৪ পয়সা হয়েছে এবং এটা হওয়াই স্বাভাবিক। কিন্তু ক্ষেত মজুররা যাতে সারা বছর কাজ পায় সরকারকে, গভর্নমেন্টকে তার গ্যারান্টি দিতে হবে। গভর্নমেন্টের অনেক পরিকল্পনা আছে। আমরা দেখেছি সেই সমস্ত প্রকল্পে এই ১৭.২৪ পয়সা মজুরি দেওয়া হয় না। অনেক জায়গায় গ্রাম পঞ্চায়েত'ও তাদের ডিপ্রাইভ করে। আমরা দেখেছি চাহিদা অনুযায়ী ক্ষেত মজুররা মজুরি পাচ্ছে। ক্ষেত মজুরদের সারা বছর কাজের গ্যারান্টি দিতে হবে। এটা করা হলেই সত্যিকারে ক্ষেত মজুর, সমাজের নিম্ন শ্রেণীর মানুষের স্বার্থের কথা চিন্তা করা হবে বলে আমরা মনে করি। বাজেটে শিক্ষার কথা বলা হয়েছে। গতকাল মাননীয় শিক্ষামন্ত্রী একটি প্রশ্নের জবাব দিতে গিয়ে বললেন, শিক্ষকদের বয়স ৬৫ বছর থেকে কমিয়ে ৬০ বছর করা হল। এই বিষয়ে তিনি বিভিন্ন রকমের যুক্তি দেখালেন। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর বয়স ৬০ বছরের উর্দ্ধে হওয়া সত্ত্বেও মুখ্যমন্ত্রিত্ব করার যদি যোগ্যতা থাকে, শারীরিক ক্ষমতা থাকে তাহলে একজন শিক্ষকের ৬০ বছর বয়সের পরে'ও শারীরিক ক্ষমতা, যোগ্যতা থাকলে তিনি কেন ৬৫ বছরের সুযোগ পাবেন না? মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের বয়স'ও ৬০ বছরের বেশি হয়েছে। এই বয়সে শিক্ষামন্ত্রীর যদি শারীরিক ক্ষমতা, দক্ষতা থেকে থাকে তাহলে একজন শিক্ষকের এই যোগ্যতা ৬০ বছর পরে'ও থাকলে তিনি কেন এই সুযোগ পাবেন না? প্রাথমিক শিক্ষকদের অবসরের বয়স ৬০ বছর

বাধ্যতামূলক করা হয়েছে। গতকাল মাননীয় শিক্ষা মন্ত্রী এই সভাকে বোঝাতে চেষ্টা করলেন যে, শিক্ষকরা ৬০ বছরে অবসর নিলে কিছু সুযোগ সুবিধা পাবেন এবং ৬০ বছর ৬৫ বছরের মধ্যে কোনও তফাৎ নেই, আর্থিক দিক থেকে সমান সুযোগ সুবিধা পাবেন। ৬০ বছরে অবসর নিলে যদি শিক্ষকরা সমান সুযোগ সুবিধা পায় তাহলে কেন আপনারা তাদের ৬৫ বছর পর্যন্ত চাকরি করার সুযোগ দিচ্ছেন না? আপনি প্রাথমিক স্কুলের শিক্ষকদের ৬০ বছরে অবসর নিতে বলছেন, অথচ মাধ্যমিক স্কুলের শিক্ষকদের ৬০ বছর পর্যন্ত চাকরি করার সুযোগ করে দিয়েছেন। কি উদ্দেশ্য নিয়ে এটা করা হয়েছে, আমরা জানি না। শিক্ষার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা যাতে ঠিকমতো জায়গায় খরচ করা হয় সেটা আপনি দেখবেন এবং প্রাথমিক স্কুলের শিক্ষকরা যাতে ৬৫ বছর পর্যন্ত চাকরি করার সুযোগ পায় সেটা আপনি দেখবেন। ১৯৭৭ সালের আগে এই পুলিশ খাতে ব্যয় বরাদ্দের ব্যাপারে আমরা দেখেছি, আজকের শাসকদলের সদস্যরা সেদিন বিরোধী দলের সদস্য হিসাবে এর বিরোধিতা করেছিলেন। সেই সময় পুলিশ খাতের ব্যয় বরাদ্দ যখন বাড়ানো হত বা ব্যয় বরাদ্দ বাড়ানোর কথা বলা হত তখন কিন্তু আজকের শাসক দলের সদস্যরা তার বিরোধিতা করে বলতেন পুলিশ খাতে ব্যয় বরাদ্দের কোনও প্রয়োজন নেই এবং পুলিশ খাতে ব্যয় বরাদ্দ না বাড়িয়ে শিক্ষা, কৃষি, শিল্প খাতে ব্যয় বরাদ্দ বাড়ানো উচিত। কিন্তু এই ১৩ বছরের মধ্যে আমরা দেখতে পাচ্ছি এই পুলিশ খাতে প্রতি বছরই ব্যয় বরাদ্দ বেড়ে চলেছে এবং বাজেটের একটা মোটা অংশ পুলিশ খাতে ব্যয় করা হচ্ছে। পুলিশ খাতে এই বিরাট পরিমাণ টাকা দেওয়া সত্ত্বেও এই রাজ্যের মানুষ তাদের কাছ থেকে কোনও রকম নিরাপত্তা পাচ্ছে না এবং পুলিশ নিরপেক্ষ হতে পারছে না। পুলিশের কাছে কোনও রকম নিরপেক্ষতা আশা করা যাচ্ছে না। এই সব ব্যাপারে দৃষ্টান্ত তুলে ধরে বলতে গেলে অনেক সময় লাগবে। কাজেই আমি আর ঐদিকে যাচ্ছি না।

[5-00 – 5-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পরিকল্পনার কথা বলা হয়েছে। এ ক্ষেত্রে আমার মনে হয় সবচেয়ে বেশি টাকা বরাদ্দ করা উচিত কৃষিতে। এই বাজেটে বলা হয়েছে যে গ্রামের গরিব চাষীদের কিছু আর্থিক সুযোগ সুবিধা দেওয়া হবে, সার দেওয়া হবে, তাদের জন্য সেচের ব্যবস্থা করা হবে। বলা হয়েছে নতুন করে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভার পাম্প বসানো হবে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে এই প্রসঙ্গে একটি সাজেশান রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন যে আমাদের এই রাজ্যে বহু ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভারপাম্প আছে যেগুলি অকেজো হয়ে আছে। আমার প্রস্তাব, সেগুলি মেরামত করে নতুন ভাবে সেগুলি চালু করার ব্যবস্থা করুন। তা না করে যদি শুধু ঐ নতুন করে ডিপ টিউ বওয়েল শ্যালো টিউবওয়েল, রিভার পাম্প করেন তাতে সেচের তেমন ব্যাপক প্রসার ঘটবে না। বিদ্যুতের ব্যাপারে বলি, এ ক্ষেত্রে পুরোনো যে সমস্ত ইউনিট আছে সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং অপর দিকে বক্রেশ্বর, সাগরদিঘীর কথা চিন্তা করা হচ্ছে। অর্থমন্ত্রীর কাছে অনুরোধ, আজকে কৃষির ক্ষেত্রে যেমন যে সমস্ত অকেজো ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভার পাম্প আছে সেগুলি মেরামত করে অবিলম্বে চালু করার ব্যবস্থা করুন তেমনি পুরোনো বিদ্যুত কেন্দ্রগুলির প্রতিও দৃষ্টি দিন। সেচ দপ্তরের জন্য ১০ পয়েন্ট কত

ভাগ টাকা বরাদ্দ করে পরিকল্পনা করার কথা বলা হয়েছে কিন্তু আমার মনে হয় সেচ বন্যা নিয়ন্ত্রণের জন্য আরও বেশি টাকা এখানে বরাদ্দ করা উচিত। তার কারণ, আপনার সকলেই জানেন যে গঙ্গা, পদ্মা ও বিভিন্ন নদীর ভাঙ্গনের জন্য শুধু মুর্শিদাবাদ জেলা না সঙ্গে সঙ্গে মালদহ, হুগলি, নদীয়া প্রভৃতি জেলার বিস্তীর্ন এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং দিনে দিনে গঙ্গা ও পদ্মার ভাঙ্গন মারাত্মক আকার ধারণ করছে। নদীর ভাঙ্গনে শুধুমাত্র লোকজনের বাড়িঘর নষ্ট হচ্ছে তাই নয়, হাজার হাজার বিঘা জমিও নষ্ট হয়ে যাচ্ছে। আমার দাবি, গঙ্গা ও পদ্মার ভাঙ্গনে যে সমস্ত মানুষ গৃহহারা হয়েছেন তাদের পূনর্বাসনের ব্যাপারটা নতুন করে চিন্তা করে দেখার দরকার আছে। নতুন করে তাদের পুনর্বাসন যাতে দেওয়া যায় তারজন্য অবিলম্বে ব্যবস্থা করার দরকার আছে। মন্ত্রী মহাশয়কে আমি বলব, গঙ্গা এবং পদ্মার ভাঙ্গনে যাদের জমি নষ্ট হচ্ছে তাদের অর্থনৈতিক দিক থেকে কি ভাবে ক্ষতিপূরণ দেওয়া যায় এবং এই গঙ্গা ও পদ্মার ভাঙন কি ভাবে রোধ করা যায় তা অবিলম্বে দেখতে হবে। মাননীয় সদস্যরা জানেন যে এই সভায় প্রশ্নোত্তরে, উল্লেখপর্বে বিভিন্ন মাননীয় সদস্য আখেরিগঞ্জে ভাঙনের ব্যাপারে বলেছেন এবং সংবাদপত্রেও এ সম্পর্কে সংবাদ প্রকাশিত হয়েছে। আজকে ভগবানগোলা থেকে অনেক মানুষ এসেছেন মাননীয় সেচ মন্ত্রীর সঙ্গে দেখা করার জন্য। ৫৬ লক্ষ টাকা গত বছর বরাদ্দ করা হয়েছিল এই আখেরিগঞ্জে গঙ্গা ও পদ্মার ভাঙন রোধ করার জন্য। কিন্তু আমরা দেখছি যে ৫৬ লক্ষ টাকা খরচ করে যে বোল্ডার দেওয়া হয়েছিল পদ্মা ভাঙ্গন রোধের জন্য সেই বোল্ডার আজকে ২ কিলো মিটার দুরে চলে গেছে, কোথাও ভাঙ্গন প্রতিরোধ করা হয়নি। শুধু আখরিগঞ্জ নয়, রানিনগর, ইসলামপুর, হরিহরপাড়া, জলঙ্গী, সামসেদগঞ্জ, ধুলিয়ান, ফারাক্কা ইত্যাদি এই সমস্ত জায়গায় ভাঙ্গন দেখা দিয়েছে। আজকে ভাঙ্গন রোধের জন্য আরও বেশি পরিমাণ অর্থ যদি বরাদ্দ করা না হয় তাহলে এই ভাঙ্গন রোধ করা সম্ভব হবে না। আমরা দেখেছি কিছুদিন আগে এই সভা থেকে একটা রেজলিউশন নেওয়া হয়েছিল বিগত কেন্দ্রীয় এই রাজ্যের প্রতি বিমাতৃসুলভ আচরণ করার জন্য। গঙ্গা এবং পদ্মা ভাঙ্গন রোধের ব্যাপারে একটা সর্বদলীয় টিম দিল্লিতে যাবার কথা ছিল। কিন্তু আজ পর্যন্ত সেই সর্বদলীয় টিমের সুপারিশকৃত কার্যাবলি সম্বন্ধে কি হল সেটা আমরা জানতে আগ্রহী। আমার বিশ্বাস বিগত কেন্দ্রীয় সরকার যদি বিমাতৃসুলভ আচরণ করে থাকেন, এই সরকার নিশ্চয়ই যাতে পদ্মা ও গঙ্গা ভাঙ্গন প্রতিরোধ হয়, বন্যানিয়ন্ত্রণ হয় সেই ব্যবস্থা করবেন। এই আশা রেখে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় তার যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই বাজেট সম্পর্কে আমি আমার প্রতিক্রিয়া জানাতে গিয়ে প্রথমে একথা বলতে চাই যে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে জাতীয় স্তরে বর্তমান আর্থ সামাজিক কাঠামোর মধ্যে কৃষি উৎপাদন এবং শিল্প উৎপাদনের ক্ষেত্রে যে পরিকল্পনা, যে নীতি অনুসৃত হয়েছে সেই সম্পর্কে মন্তব্য করতে গিয়ে বলেছেন যে কৃষি ক্ষেত্রে সম্পন্ন যে কৃষক তাদের দৃষ্টি দিয়ে এবং শিল্পোৎপাদনের ক্ষেত্রে বৃহৎ শিল্পপতির দৃষ্টি দিয়ে উৎপাদন পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে। স্বভাবতই এখানে যে বিষয়টি এসে যায় সেটা হচ্ছে, তিনি বলছেন যে পরিপ্রেক্ষিত ক্ষেত্রে দুটি বিকল্প নীতি নিয়ে তার সরকার চলেছেন এক্ষেত্রে। শিল্পের প্রশ্নে আমি প্রথমে শুরু করছি। এখানে আশা করা যায় যে শিল্প

ক্ষেত্রে নিশ্চয়ই তিনি বৃহৎ শিল্পপতিদের দৃষ্টি দিয়ে শিল্পোৎপাদন-এর পরিকল্পনাকে দেখবেন না? কিন্তু বাস্তব চিত্র কি? যদি সেই নীতি নিয়ে তিনি চলেন তাহলে ভারতবর্ষের যারা বৃহৎ শিল্পপতি গোষ্ঠী তাদের সঙ্গে বামফ্রন্ট সরকারের যে সম্পর্ক সেটা নিবিড় হবে, না সম্পর্কটা দুরে সরে যাবে? কিন্তু আমরা যা দেখতে পাচ্ছি তাতে যতদিন যাচ্ছে তত শিল্প উৎপাদনের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সঙ্গে এই সমস্ত বৃহৎ শিল্পপতি গোষ্ঠী, টাটাই বলুন, গোয়েঙ্কাই বলুন, আর আম্বানী বলুন, এই সমস্ত শিল্পপতি গোষ্ঠীর সঙ্গে বামফ্রন্ট সরকারের যে সম্পর্ক সেটা আরও নিবিড় হচ্ছে এবং শুধু তাই নয়, আজকে সত্যিই তাদের অনুসৃত অর্থনীতি যদি তার বাজেটে প্রতিফলিত হয় তাহলে বামফ্রন্ট সরকারের সেই বাজেটে বৃহৎ শিল্পপতি গোষ্ঠীর উল্লসিত হওয়ার কারণ কি থাকতে পারে, চেম্বার অব কমার্স-এর এই ভাবে অভিনন্দন জানাবার কি কারণ হতে পারে আমি জানিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার বাজেট ভাষণে তিনি খুব গুরুগম্ভীর ভাবে ভূমিকা করে তাতক্ষণিক ভাবে বিষয়টা আমাদের কাছে রেখেছেন।

[5-10 – 5-20 P.M.]

যে পুঁজি নির্ভর প্রযুক্তি ব্যবহার করে যথেষ্ট কর্ম সংস্থান হয় না এবং এর জন্য বেকার সমস্যা প্রকট, এর জন্য ক্রয় ক্ষমতা জনসাধারণের কমছে, শিল্পে সঙ্কট দেখা দিয়েছে, এটা ঠিক কথা। কিন্তু আমার প্রশ্ন যে বামফ্রন্ট সরকার কী বিকল্প শিল্প নীতি গ্রহণ করেছে, যার দ্বারা পশ্চিমবাংলার কর্মসংস্থানের ব্যবস্থা হয়ে বেকার সমস্যার খানিকটা স্তিমিত হয়েছে; রেকর্ড কী বলছে? তা যদি হত তাহলে বামফ্রন্ট সরকার যখন রাজত্ব শুরু করল ১৪ লক্ষ বেকারের সংখ্যা দিয়ে ১৯৭৭ সালে আজকে সেই বেকার সংখ্যা ৪৫ লক্ষ, এটা কেন হল, এটা আপনারই স্বীকারোক্তি যে ৩.২৪ লক্ষ সারা ভারতবর্ষে যেখানে নথীভুক্ত বেকারের সংখ্যা, পশ্চিমবাংলায় সেখানে ৪৫ লক্ষ, পারসেন্টেজ হিসাব করুন লোক সংখ্যার হিসাবে পশ্চিমবাংলায়, সর্বভারতীয় হিসাবে সেই পারসেন্টেজ আর বেকারের সংখ্যা, লোক সংখ্যার পারসেন্টেজ থেকে বেকারের পারসেন্টেজ পশ্চিমবাংলায় অনেক বেশি। ফলে বিকল্প শিল্প নীতির মাধ্যমে বেকার সমস্যার সমাধান না করলেও তাকে খানিকটা স্তিমিত করেছে, সেটা কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে না। পরিকল্পনার ক্ষেত্রে আপনি বিকল্প দৃষ্টিভঙ্গির কথা বলেছেন। কৃষি শিল্প উৎপাদনের ক্ষেত্রে সম্পদের যে অসম বন্টন তাকে পরিবর্তন করার উদ্যোগ এই সরকার নিয়েছেন। কী ভাবে, না, কৃষির ক্ষেত্রে মূলত ভূমি সংস্কার এবং শিল্পের ক্ষেত্রে মূলত ক্ষুদ্র শিল্প, তার সম্প্রসারণ এবং তার সঙ্গে বৃহৎ শিল্পের সঙ্গে যেখানে যেখানে সম্ভব ক্ষুদ্র শিল্পের সংযোগ সাধন। আমি প্রথমত একটা কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাইছি, তিনি একজন অর্থনীতিবিদ, ফলে সেই ক্ষেত্রে আমার তাঁর কাছে প্রশ্ন যে আপনি যে বলছেন যে শিল্প উৎপাদনে এই যে পুঁজি, সম্পদের অসম বন্টন, এটাকে পরিবর্তন করার ক্ষেত্রে ক্ষুদ্র শিল্পের যে সম্প্রসারণ, এর দ্বারা এই অসম বন্টনের একটা পরিবর্তন আনা যাবে। আমার যেটা প্রশ্ন আপনার কাছে, আপনি একজন অর্থনীতিবিদ সেখানে পুঁজির নিয়ম কী, পুঁজির বিকাশের নিয়ম কী, আমরা জানি বৃহৎ পুঁজি সেখানে তার পথ করে নেয় ক্ষুদ্র পুঁজিকে গ্রাস করার মধ্যে দিয়ে এবং সেই বৃহৎ পুঁজি ক্রমাগত আরও একচেটিয়া পুঁজিতে পরিণত হয়। এই প্রক্রিয়ার ক্ষুদ্র শিল্পকে অ্যানসিলিয়ারী ইন্ডাস্ট্রি হিসাবে ব্যবহার করে, এই রকম একটা জায়গায় যেখানে ক্ষুদ্র শিল্পের সঙ্গে বৃহৎ শিল্পের সম্পর্ক,

সেখানে ক্ষুদ্র শিল্প তার সম্প্রসারণ কী করে ঘটাবে? কারণ বুনিয়াদি অর্থনৈতিক নিয়ম একথা বলে না। আমি মনে করি একজন অর্থনীতিবিদ হিসাবে এটা আপনার দৃষ্টি এড়িয়ে যাবার কথা নয়। তাহলে দুটো কি করে মিলছে, তা আমি বুঝতে পারছি না। আশা করি আপনি নিশ্চয়ই এর জবাব দেবেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এ ছাড়াও আপনি বলেছেন ভূমি সংস্কারের কথা। কৃষি উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে আপনি ভূমি সংস্কারের অগ্রগতিকে বিরাট করে দেখিয়েছেন। এবিষয়ে কিছু রঙীন চিত্র বাজেট ভাষণের মধ্যে তুলে ধরবার চেষ্টা করেছেন। ভূমি সংস্কারের অগ্রগতিকে সাবস্টানশিয়েট করবার জন্য আপনি বলছেন ৬০% কৃষি জমির মালিকানা পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে চলে গেছে। অর্থাৎ যে বৈষম্য ছিল তা দূর হয়েছে, একটা পরিবর্তন এসেছে। এটা একটা সাকসেস। যেটা সর্বভারতীয় ক্ষেত্রে মাত্র ২৯% হয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে মাত্র ২৯% কৃষি জমি আছে। আর পশ্চিম বাংলায় ভূমি সংস্কারের ফলে ৬০% কৃষি জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে আছে এবং এটাকে সাবস্টানশিয়েট করবার জন্য আপনি জাতীয় নমুনা সমীক্ষার তথ্যের রেফারেন্স দিয়েছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, জাতীয় নমুনা সমীক্ষার রেফারেন্স যেটা আপনি দিয়েছেন সেটার রিয়েলিটি কি? তার দ্বারা কি রিয়েলিটি রিফ্লেক্ট করছে? কারণ খুবই স্পেসিফিক, বি ভেরি স্পেসিফিক। ভূমি সংস্কারের মাধ্যমে জমি বন্টনের যে বৈষম্য ছিল সেটার পরিবর্তন হয়েছে, তার জন্য কিছু স্টেপ নিয়েছেন এবং আপনার ডাটা আছে, ডাটা সাপ্লাই করেছেন। আপনি তাতে কি বলেছেন? না, পশ্চিম বাংলায় ১২.৬০ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে, কিন্তু সেই খাস জমির সবটাই আবার ভূমিহীনদের মধ্যে বিলি করা যায় নি। ৪ লক্ষ বাকি আছে, ৮ লক্ষ বিলি হয়েছে। তাহলে এখানে আমার প্রশ্ন হচ্ছে, এখন পর্যন্ত টোটাল জমি উদ্ধার করেছেন ১২.৬০ লক্ষ একর এবং আমার মনে আছে ইতিপূর্বে বাজেট ভাষণে মাননীয় বিনয় চৌধুরি মহাশয় বলেছিলেন যে, মোট ১২.৬০ লক্ষ একর যে বেনামী জমি পশ্চিম বাংলায় উদ্ধার করা হয়েছে তার সবটাই ১৩ বছরের বামফ্রন্ট রাজত্বে হয় নি, '৬৯ সালের যুক্তফ্রন্ট আমলে ১২.৬০ লক্ষ একরের মধ্যে ৬ লক্ষ একরই উদ্ধার করা হয়েছিল। সুতরাং আপনাদের আমলে ৬.৬০ লক্ষ একর জমি উদ্ধার করা হয়েছে। তাও সবটা বিলি হয় নি। তাহলে এটা কি করে আমূল পরিবর্তন হ'ল? একেবারে ৬০% প্রান্তিক চাষী ও ক্ষুদ্র চাষীদের হাতে এসে গেল! এটা মানতে হবে! এই হচ্ছে রিয়েলিটি! আর যদি সত্যিই তাই হয়ে থাকে তাহলে বাস্তবে গ্রামাঞ্চলে দিনের পর দিন ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা বাড়ছে, না কমছে? দিনের পর দিন গ্রামের মানুষ ঘর জমি সর্বস্ব বিকিয়ে হা অন্ন, হা অন্ন করে গ্রাম ছেড়ে রুজি রোজগারের জন্য শহর-মুখি হচ্ছে। ইট ইজ রিয়েলিটি। অথচ আপনার ডাটা বলছে, ৬০% প্রান্তিক ও ক্ষুদ্র চাষীর হাতে জমি এসেছে। আপনার এই তথ্যের সঙ্গে বাস্তবের কতটা মিল আছে সেটা আমি আপনাকে বিচার করতে অনুরোধ করছি। তারপরে আপনি গ্রামীণ কর্ম-সংস্থানের কথা বলেছেন। আপনি বলছেন,—বিভিন্ন গ্রামীণ কর্ম-সংস্থান প্রকল্পের মাধ্যমে, এন আর ই পি, আর এল ই জি পি, আই আর ডি পি ইত্যাদির মাধ্যমে লক্ষ লক্ষ কর্ম সংস্থান হচ্ছে, লক্ষ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হচ্ছে এবং সর্বভারতীয় রেকর্ডকে এগুলি ছাড়িয়ে গেছে, ইত্যাদি ইত্যাদি। আমার বক্তব্য, এগুলি কাগজে কলমে, অঙ্কের হিসাবে ঠিক আছে, কিন্তু এই হিসাবের মধ্যে এক বিরাট অংশ যে কারচুপি থাকে সেটা কি কারও অজানা আছে?

[5-20 – 5-30 P.M.]

গ্রামীণ সাধারণ মানুষের জন্য বরাদ্দ অর্থের কতটা প্রপারলি ইউটিলাইসড হয় এই সম্পর্কে কি কোনও অভিযোগ নেই? এটা কি ফ্যাক্ট নয় যে গ্রামীণ জনসাধারণের জন্য বরাদ্দ অর্থের বিপুল পরিমাণ অংশ আত্মসাত হচ্ছে? এবং এটাকে অবলম্বন করে এই বামফ্রন্ট সরকারের রাজত্বে অলরেডি নতুন কায়েমী ভেসটেড ক্লাশ গ্রামাঞ্চলকে ডেভেলপ্ করে গেছে এটা কি অস্বীকার করা যায়? আজকে আপনি বলছেন, জাতীয় পারকাপিটা ইনকাম, সম্পদ, উৎপাদন বৃদ্ধি-সূচক এগুলি বাড়ছে। এই তথ্যের ভিত্তিতে আপনি বলছেন, গ্রামাঞ্চলের সাধারণ মানুষের আর্থিক অবস্থার খানিকটা উন্নতি হয়েছে। আমি এই প্রসঙ্গে পাল্টা প্রশ্ন করতে চাই, শতকরা ৭৫ ভাগ মানুষ গ্রামে বাস করে, ইকনমিকসের নিয়ম অনুসারে গ্রামাঞ্চলের সাধারণ মানুষের ক্রয়-ক্ষমতা যদি বাড়ে তাহলে তার একটা এফেক্ট শিল্প-উৎপাদনে তো দেখা যাবে? তাহলে তো এফেক্টিভ ডিমাণ্ড বাড়বে? তাহলে তো শিল্পের খানিকটা সঙ্কট কাটিয়ে উঠবে? কিন্তু বাস্তব চিত্র কি? পশ্চিমবাংলায় শিল্প ক্ষেত্রে লক-আউট, ক্লোজার, লে-অফ দিনের পর দিন মারত্মক ভাবে ভয়ঙ্কর রূপ নিচ্ছে কিনা? আর্থিক সমীক্ষায় দেখা যাচ্ছে, ধর্মঘটের তুলনায় লক-আউট, ক্লোজার, লে-অফ প্রভৃতির ফলে শ্রম-দিবস নষ্ট হচ্ছে অনেকবেশি এবং এটা ক্রমাগতভাবে বাড়ছে। শুধু আমি এই প্রশ্ন করছি যে তা নয়, গতকাল আপনার সরকারপক্ষের মাননীয় সদস্য মানববাবু ক্ষোভ প্রকাশ করে বলেছেন যে গ্রামাঞ্চলের আর্থিক উন্নতি হচ্ছে অথচ তার প্রতিফলন শিল্পে দেখা যাচ্ছে না কেন? উনি অবশ্য ব্যাখ্যা করে বলতে পারেননি। সুতরাং এগুলি হচ্ছে কন্ট্রাডিক্টরী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটে রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতির কথা বলেছেন এবং কয়েকবছর ধরে হচ্ছে সেটাও বলছেন। উনি বলেছেন, ২.৯৫ লক্ষ ক্ষুদ্র শিল্প আছে গ্রামাঞ্চলে। এখানে আমি বলতে চাই, আপনারা ২.৯৫ লক্ষ ক্ষুদ্র শিল্পের নথিভুক্তের সংখ্যা দেখাচ্ছেন কিন্তু এই ২ কোটি ৯৫ লক্ষ ক্ষুদ্র শিল্প যে রেজিস্টার্ড হয়েছে তার কটা ধরাধামে অস্তিত্ব বিরাজ করছে তার কোনও রিভিউ বা অ্যাসেসমেন্ট করেছেন কি? গতকাল ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়কে সাপ্লিমেন্টারী প্রশ্ন করা হয়েছিল এই সম্পর্কে একাধিক। তাঁকে প্রশ্ন করা হয়েছিল, রুগ্ন শিল্পের সংখ্যা কত এবং রুগ্ন শিল্পের প্রপার অ্যাসেসমেন্ট বা রিভিউ করার জন্য কোনও মেশিনারি আছে কি না? তাঁর কাছ থেকে এই সম্পর্কে কোনও সন্তোষজনক উত্তর পাইনি। কারণ তার কোনও মেশিনারি নেই। ফলে কতকগুলি ফিকটিসাস বা কাল্পনিক ফিগার দেওয়া হয়েছে। কাল্পনিক একটা রঙীন চিত্র, ভূমি সংস্কারের, গ্রামীণ উন্নয়নের একটা রঙীন চিত্র তুলে ধরা হয়েছে এবং তারই ভিত্তিতে আপনি উৎপাদন বৃদ্ধি-সূচক নির্ণয় করেছেন। পশ্চিমবাংলার আসল যে দেউলিয়া অর্থনীতি সেটাকে আড়াল করে এইভাবে কতকগুলি কাল্পনিক রিপোর্টের ভিত্তিতে রঙীন ভাবমূর্তি গড়ে তোলবার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট ভাষণে আমরা অত্যন্ত বেদনার সঙ্গে লক্ষ্য করছি যে কৃষি ঋণ মকুবের প্রশ্ন কৃষকদের প্রশ্ন—এই সরকার তাঁরা গরিব দরদি, চাষী দরদি, গ্রামের মানুষের উন্নয়নের কথা বলেছেন, বিধবা এবং বার্ধক্য ভাতার নানারকম চার্ট দেখিয়েছেন, কিন্তু একটা ডিমাণ্ড উঠেছিল যে কথাটা মাননীয়া অপরাজিতা গোপ্পী মহাশয়া বলেছেন, সে কথায় আমি পরে আসছি—কৃষি ঋণ মকুবের প্রশ্নটা ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুবের দাবি উঠেছিল কেন্দ্রীয় সরকার তাঁরাও এই কৃষি ঋণ মকুবের কথা ঘোষণা করেছেন। বর্তমান যে কেন্দ্রীয় সরকার ক্ষমতায়

এসেছেন, ক্ষমতায় আসার পর কৃষি ঋণ মকুবের কথা বলেছেন। এবারের বাজেটে কৃষি ঋণ মকুবের কথা উল্লেখ আছে এবং শুধু কেন্দ্রীয় সরকারের ঘোষণা নয়, আজকে ভারতবর্ষের বেশ কয়েকটি রাজ্যে কৃষি ঋণ মকুবের ব্যবস্থা কার্যকর হয়েছে। আমরা আশা করেছিলাম যে পশ্চিমবঙ্গ সরকার যাঁরা নিজেদের কৃষক দরদি, চাষী দরদি বলে দাবি করে থাকেন তাঁরা এই কৃষি ঋণ মকুবের প্রশ্নে অগ্রণী ভূমিকা নেবেন। দুর্ভাগ্যবশত এই ১০,০০০ টাকা কৃষি ঋণ মকুবের বিষয়টা কেন্দ্রীয় কর্তৃক ঘোষিত হবার পরেও রাজ্য সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও একটা ফয়শালা করা দূরে থাক, নিজেদের এ ব্যাপারে উদ্যোগ নেওয়া দূরে থাক আজকে পশ্চিমবঙ্গের কৃষকদের বকেয়া কৃষি ঋণের জন্য গ্রামে গ্রামে কৃষকদের উপর তাদের সম্পত্তি ক্রোক করবার নোটিশ দিচ্ছেন। তাদের উপর এইভাবে চাপ সৃষ্টি করা হচ্ছে। আমরা আশা করেছিলাম অন্তত এই বাজেটে এই কৃষি ঋণ মকুবের প্রশ্নে একটা কংক্রীট প্রশ্ন রাখা হয়েছে যে শিল্পপতিদের যেমন সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে সেইরকম ঋণভারে জর্জরিত কৃষকদের কৃষি ঋণ মকুবের জন্য কোনওরকম কার্যকর পদক্ষেপ এই বাজেটের মধ্যে আমরা দেখতে পেলাম না। আজকে গ্রামাঞ্চলের দারিদ্র সীমার শেষ প্রান্তে পৌছান, নিস্ব যে ক্ষেত মজুর সেই ক্ষেত মজুরদের স্বার্থের জন্য একটা পদক্ষেপ দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গের জনগণের পক্ষ থেকে এই বিধানসভায় সরকারের কাছে দাবি রাখা হয়েছে, দাবিটা হচ্ছে ক্ষেত মজুরদের সারা বছর বিনামূল্যে নয়—স্বল্প মূল্যে তাদের ক্রয় ক্ষমতার মধ্যে রেশনে খাদ্য শস্য সরবরাহের ব্যবস্থা কার্যকর করুন। নির্বাচনের আগে ৪ সপ্তাহের জন্য একটা ব্যবস্থা হয়েছিল কিন্তু এবারে এত বিধবা, বার্ধ্যক্য ভাতার কথা বলা হল এত চার্ট এটা প্রচারের ক্ষেত্রে খুব ভাল—এতে কতটা পারসেন্টেজ পাওয়া যায়, কিন্তু স্বল্প মূল্যে সারা বছর মিনিমাম একটা সিনসিয়ার অ্যাটেমপ্ট গভর্নমেন্ট নেন, এখানেও সাড়া পাওয়া যায়। কিন্তু ক্ষেত মজুরদের জন্য আজ পর্যন্ত একটা সামগ্রিক আইন প্রণয়ন করা হল না।

[5-30 – 5-40 P.M.]

কেরালায় আছে সেটা। কিন্তু তিন বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন, নিজেদের চাষী এবং ক্ষেতমজুর দরদি বলেন, কিন্তু আজ পর্যন্ত তাঁরা সেই আইন রচনা করতে পারলেন না। তাই আজকে এই বিষয়গুলো বিবেচনা করতে হবে। মূল্যবৃদ্ধির প্রশ্নটা বর্তমানে বড় হয়ে দেখা দিয়েছে। একথা ঠিকই যে, যেভাবে নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকারের অনুসৃত অর্থনীতি, তাঁদের ঘাটতি বাজেট-নীতি, তাঁদের কর-নীতি, পেট্রোল ও ডিজেলের দাম বৃদ্ধি। এগুলোই মূল্য বৃদ্ধির অন্যতম কারণ। তবে পশ্চিমবঙ্গে অতীতে কর বৃদ্ধি ঘটেনি, মূল্যবৃদ্ধি ঘটেনি, বিদ্যুতের দাম বাড়েনি তা নয়। এখানেও সেটা বাড়ানো হয়েছে। তবে এগুলো মূল কারণ নয়। অবশ্য বামফ্রন্ট সরকারের অনুসৃত আর্থিক যে নীতি, তারজন্যও মূল্যবৃদ্ধি ঘটেছে। আর একটি ক্ষেত্রে বামফ্রন্ট সরকার দায়িত্ব এড়াতে পারেন না। সেটা হল—অসাধু ব্যবসায়ী, মজুতদার, কালোবাজারিদের কঠোর হস্তে দমন করবার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের দুর্বল নীতি। এক্ষেত্রে তাঁরা কার্যকর ব্যবস্থা গ্রহণে ব্যর্থ হয়েছেন। তাঁদের হাতে অত্যাবশ্যক পণ্য নিয়ন্ত্রণ আইন, গুদামজাতকরণ বিরোধী আইন প্রভৃতি থাকা সত্ত্বেও মূল্যবৃদ্ধি রোধ করবার ক্ষেত্রে, অসাধু ব্যবসায়ীদের হাত থেকে রাজ্যের জনগণকে রক্ষা করতে তাঁরা ব্যর্থ হয়েছেন। আজকে যে কেরোসিনের লিটার প্রতি দর ২.৩৭

টাকা সেই তেল ব্ল্যাকে বিক্রয় হচ্ছে না? সেটা রুখতে পেরেছেন আপনারা? আপনাদের এই যে দুর্বলতা, এই দুর্বলতার ফলে মূল্যবৃদ্ধি ঘটছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি রাজস্ব সংগ্রহের প্রশ্নে, সম্পদ সংগ্রহের প্রশ্নে কতগুলো কথা বলেছেন। এর মধ্যে কিভাবে সম্পদ সংগ্রহ হবে তার উপায়গুলো বলতে গিয়ে বলেছেন যে, ২৬ কোটি টাকার মতো আসতে পারে যদি সরকারি প্রশাসনের ক্ষেত্রে অপ্রয়োজনীয় ব্যয় বন্ধ করা যায়, অপচয় বন্ধ করা যায়। অর্থাৎ তাঁর স্বীকারোক্তির মধ্যেই বলা হয়েছে যে, অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে এবং এই দুর্নীতি মারাত্মক। এই দুর্নীতির ক্ষেত্রে আপনি যদি কার্যকর ব্যবস্থা না নিতে পারেন তাহলে আপনার উদ্দেশ্যই ব্যর্থ হবে। আলিপুর নাজারৎখানা থেকে কোটি কোটি সরকারি অর্থ তছরূপ হয়ে চলে গেল, যার জন্য বিধানসভার ভেতর চেঁচামেচি হল, বি. সি. মুখার্জিকে চেয়ারম্যান করে যার তদন্ত হল, যার রিপোর্ট বি. সি. মুখার্জি আড়াই বছর পূর্বে জমাও দিয়েছেন, সেই রিপোর্ট আজ পর্যন্ত প্রকাশ করা হল না। এই তো অবস্থা! স্তরে স্তরে দুর্নীতি চলছে। এই কলকাতার বুকের উপর আপনার দলের দায়িত্বশীল নেতা নিউ মার্কেটের স্টল বিলি বন্টন নিয়ে দুর্নীতির অভিযোগ এনেছেন।

[5-40 – 6-25 P.M.]

যে সব অভিযোগ উঠেছে তার তদন্ত হচ্ছে। এই জিনিস চলছে কলিকাতার পার্কগুলি নিয়ে, এই সমস্ত অভিযোগ উঠেছে। কলিকাতার বিভিন্ন মার্কেটগুলি নিয়ে বেসরকারি ডেভলাপার সঙ্গে আণ্ডার হ্যাণ্ড লেনদেন হচ্ছে। এই সমস্ত অভিযোগ উঠছে। এইগুলি নিয়ে আপনার সরকার প্রয়োজনীয় তদন্ত করে এইগুলিকে বন্ধ করবার ব্যবস্থা করছেন না কেন? আজকে শিক্ষা ক্ষেত্রে দেখুন ...............

(এই সময় বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে যাবার জন্য মাইক বন্ধ হয়ে যায়)

(এই সময় ৬-২৫ মিঃ পর্যন্ত সভার বিরতি ঘোষণা করা হয়।)

**(After Adjournment)**

[6-25 – 6-35 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। স্যার, আপনি কিছুক্ষণ আগে লোডশেডিংয়ের কারণে এই হাউস বন্ধ করেছিলেন। গত সোমবার থেকে আপনাকে এই নিয়ে দুদিন হাউস বন্ধ করতে হয়েছে। স্যার, আমরা খুশি হয়েছিলাম যে মাননীয় মন্ত্রী মহাশয় প্ল্যানিংয়ের বাজেট থেকে ৩০ পারসেন্ট টাকা পাওয়ারে দিয়েছেন। টাকা দেওয়াটা ভালো খবর। কিন্তু রেজাল্টটা কী? এই হাউসে যদি এই ভাবে লোডশেডিং হয়, তাহলে তো বলতে হয় গোটা রাজ্যে একটা ভয়াবহ অবস্থা চলছে। এই অবস্থায় আমরা বুঝতে পারছি না আমরা কোথায় আছি? মাননীয় বিদ্যুৎমন্ত্রী বলছেন, এই অবস্থা এই মাস পর্যন্ত থাকবে, ও মাস পর্যন্ত থাকবে—এই ভাবে আমরা ৪/৫ মাস ধরেই শুনে আসছি। আমরা এখনও সেইসব সুযোগ পাইনি, যে জায়গায় অন্ধকার হয় না। আজকে আমাদের কথা হচ্ছে, যে ভাবে পাওয়ার ফেলিওর হওয়ার কারণে বিধানসভা পর্যন্ত বন্ধ করতে বাধ্য হচ্ছেন, আমার মনে হয়, ভদ্রলোক কোথায় আছেন, তাঁর এখানে আসা উচিত এবং এখানে এসে,

হাউসে এসে ক্ষমা চাওয়া উচিত। আজকে এই সরকার বিদ্যুতের ব্যাপারে টোটালি ফেলিওর হয়েছেন। টোটালি ফেলিওর হয়ে কেবল বক্তৃতা দিয়ে বিদ্যুতকে বাজেটে রেখেছেন। কিন্তু বক্তৃতার মাধ্যমে বিদ্যুত আসবে না, এরজন্য পাওয়ার স্টেশন করতে হবে। ভদ্রলোক, যাঁকে ভার দিয়েছেন, এই হাউসের মধ্যে যে জিনিসটা হয় না—এই সপ্তাহের মধ্যে গত সোমবার থেকে এই দু'বার হল। টোটাল ফেলিওর—এইসব আর কতদিন শুনতে হবে? আমি বলব, স্যার, আপনি তাঁকে এখানে ডাকুন। তিনি এসে বক্তব্য রাখুন। তাঁকে আপনি ভর্ৎসনা করবেন কিনা তা আপনি ঠিক করবেন। তবে তিনি এখানে আসুন। তিনি না আসলে কে উত্তর দেবেন? তিনি এখানে এসে বলুন, এই ফেলিওরের জন্য কে দায়ী। তাঁকে এখানে ডাকুন স্যার।

**মিঃ স্পিকার ঃ** এখানে আমি যে খবর নিয়েছি, লোডশেডিং হয়েছিল। তিন মিনিটের জন্য পাওয়ার ছিল না। গতদিনেও এই রকম গোলমাল হয়েছিল। আমি মন্ত্রীকে তাগিদ করব যাতে তিনি নির্দেশ দেন যে অ্যাসেম্বলিকে যেন এই লোডশেডিংয়ের আওতা থেকে বাদ রাখা হয়।

(Noise and Interruption)

**Mr. Speaker :** I have some announcements to make.

(At this stage the members of the Congress(I) benches walked out of the Chamber)

Yesterday when I had been to Raj Bhavan to hand over the resolution passed by the House to His excellency Arafat on behalf of the members of this House, His Excellency Arafat requested me to convey to all the members of this House his warm feelings and reciprocal gesture of thanks and expession of gratefulness and gesture of friendliness towards this House in reciprocation of our welcoming him into the city of Calcutta. He has stated that he would have been happy to be present in this House personally but as he was on a very short visit, it has not been possible for him to be present in the House personally. But, he has requested me to convey to all the members of this House his personal warmest regards, thanks, kindness and best wishes.

Tomorrow during recess Lunch packets will be served to the members of this House and members of the Press.

Now the debate will continue.

## General Discussion on Budget

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই প্রাসঙ্গিক যে, বাজেট বক্তৃতা দিতে গিয়ে দুবারই বলতে হচ্ছে যে এই মুহূর্তে এই যে বিদ্যুৎ সঙ্কট চলছে তা বাস্তবিক পক্ষে খুবই ভয়ঙ্কর রূপ নিয়েছে। এটা খুবই দুঃখজনক যে প্রতি বছর সরকার এই বিদ্যুতের

জন্য এত টাকা বরাদ্দ করছেন। গতবারও পরিকল্পনা খাতে লায়ন্স শেয়ার বিদ্যুতের জন্য দেওয়া হচ্ছে, যথা গত বছর ৩৩ পারসেন্ট ধরা হয়েছিল এবং এই বছর ৩১ পারসেন্ট ধরা হয়েছে এত টাকা বরাদ্দ করা হচ্ছে অথচ এই রেকর্ড। আজকে এটা সর্বাত্মক বিক্ষোভ, সেটা শুধু বিরোধী পক্ষের বেঞ্চ থেকে আমরা বলছি তাই নয়, আজকে আমাদের বেঞ্চের মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় তাঁর এলাকায় তাঁর থানা ঘেরাও করে বিদ্যুৎ সঙ্কটের নিরসনের জন্য বসে থাকতে হয়েছিল। এটাও কি ভাবতে হচ্ছে যে সরকারি পক্ষের সদস্যকে এইরকম জায়গায় চলে যেতে হচ্ছে তাকেও চিৎকার করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে একটা স্পেসিফিক সাজেশান নেওয়া হোক কারণ এই বিদ্যুৎ সঙ্কট একটা ভয়াবহ রূপ নিয়েছে। বারে বারে যে প্রশ্ন আমি রেখেছিলাম যে এখানে একটা এক্সপার্টদের দিয়ে তদন্ত কমিটি করা হোক। এইরকম একটা পারপিচুয়াল সমস্যা, যাতে এত অর্থ বরাদ্দ করা হচ্ছে সেইরকম একটা পারপিচুয়াল প্রবলেমের ব্যাপারে তদন্ত করা হোক। সমস্ত এক্সপার্টদের দিয়ে একটা তদন্ত কমিটি করা হোক এবং সেই কমিটিতে জার্নালিস্ট এবং বিভিন্ন স্তরের মানুষ থাকবে। এইভাবে একটা সর্বাত্মক কমিটি করা হোক। এই তদন্ত কমিটির রিপোর্ট থেকে এই যে বিদ্যুতের সঙ্কট তার নিরসনের কিছুটা সুরাহা করা যাবে। আমি এই দাবি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে রাখছি। তারপরে আজকে যে প্রসঙ্গে বলছিলাম যে সাধারণ বাজেট নিয়ে আলোচনা করতে গিয়ে আমি বলেছি যে দুর্নীতি আজকে এমন একটা জায়গায় চলে গেছে যে তাকে ধরা ছোয়ার বাইরে রয়েছে। সরকার সেই সমস্ত দুর্নীতিগুলি নিয়ে তদন্ত করে যে রিপোর্ট পেয়েছেন সেই রিপোর্ট এখনও আত্মপ্রকাশ করছেন না। জনসমক্ষে সেই দুর্নীতির রিপোর্ট আত্মপ্রকাশ করছেন না। ইতিমধ্যেই আমি নাজিরখানার কথা বলেছি। তাছাড়া শিক্ষা দপ্তরের কথা বলেছি। শিক্ষকদের ৩০ কোটি টাকার মতো প্রভিডেন্ড ফাণ্ড নয়-ছয় হয়েছে এবং তাই নিয়ে ওয়ান ম্যান কমিশন এবং লাহিড়ী কমিটিও করা হয়েছিল। তার তদন্ত রিপোর্টও বেরিয়েছে। কিন্তু সেই রিপোর্ট বছরের পর বছর আটকে রাখা হয়েছে, তাকে প্রকাশ করা হচ্ছে না। আমি এই বিধানসভায় দাবি রাখছি যে সরকার এই সম্পর্কে একেবারে নির্বাক এবং শিক্ষামন্ত্রীও নির্বাক। তাঁরা কী পদক্ষেপ এই ব্যাপারে নিয়েছেন সেটা জানাচ্ছেন না, একেবারে নির্বাক হয়ে আছেন।

[6-35 – 6-45 P.M.]

আজকে বিভিন্ন গভর্নমেন্ট আণ্ডারটেকিংগুলি যেভাবে লসে রান করছে—প্রত্যেকটি সরকারি সংস্থায়—যেমন সরকারি বাসে যেখানে ২২২ কোটি টাকার মোট লোকসান, আবার আপনার রাজ্য বিদ্যুৎ পর্ষদে ২৯১ কোটি টাকার মতো লোকসান, ফলে দেখা যাচ্ছে যে প্রায় সবগুলি গভর্নমেন্ট আণ্ডারটেকিংয়ে লোকসান চলছে। একমাত্র সরকারি সংস্থা গ্রেট ইস্টার্ন হোটেলে লাভের মুখ দেখা যাচ্ছে। এবং তারা যেহেতু বেশিরভাগই সরকারি অর্ডারগুলি পায় সেই কারণে তারা লাভের মুখ দেখে। এই যে একটা অবস্থা চলছে, এই রকম অবস্থা বা পরিস্থিতি কেন হবে, সেখানে যে অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে সেইগুলি যদি বন্ধ করা যায় তাহলে অবস্থার উন্নতি ঘটতে পারে। স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের যা সরঞ্জাম কোটি কোটি টাকার সরঞ্জাম সেটা দেখভালের অভাবে নষ্ট হচ্ছে, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে দেখভাল করার অভাবে গাড়িগুলি নষ্ট হচ্ছে, গ্যারেজ ঠিক না থাকায় সেখানে গাড়িগুলিও ড্যামেজ হয়ে

যাচ্ছে। অন্য জায়গায় যেখানে গাড়িগুলি ৮ বছর চলে, সেখানে এক্ষেত্রে দেখা যাচ্ছে যে হয়ত ৫ বছর চলছে। এমন কি ভাল মেন্টেনান্সও নেই, ফলে এই যে লোকসান, অপচয়, এইগুলি যদি বন্ধ করা যায় প্রশাসনিক স্তরে আপনি বহুবার স্বীকারও করেছেন এই অপচয়গুলি যদি বন্ধ করা যায় তাহলে অনেকগুলি টাকার সাশ্রয় হয়। এই কারণে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সর্বশেষে যে কথাটি বলতে চাই আপনি ঘাটতিশূন্য বাজেটে বলেছেন কাট ইয়োর কোট অ্যাকর্ডিং ইয়োর ক্লথ, সেটায় আমার বক্তব্য যে আপনি মিতব্যয়ীর একটা ভাবমূর্তি আপনার সরকারের একটা দেখাবার চেষ্টা করেছেন। কিন্তু আপনার বাজেট ভাষণে স্বীকারোক্তি আছে মিতব্যয়ীর দিকে থাকায় আপনার সরকার ভালই আছে, এই যে অপচয় হচ্ছে সেখানে স্বীকারোক্তিতে আছে, এটা ভাল। এই কথা বলে আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন ঘাটতি শূন্য বাজেট সেটা আমি সমর্থন করছি। তবে মাননীয় স্পিকার মহোদয়, আমার ধারণা ছিল চতুর্থবার যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী উত্থাপন করবেন সেটা পুরনো যে দৃষ্টিভঙ্গিতে ভারসাম্য বাজেট উত্থাপন করেছেন তার থেকে ভিন্ন হবে। এবারে কেন্দ্রীয় বাজেটে যে অবস্থা সৃষ্টি হয়েছে বিশেষ করে হাজার হাজার টাকার ট্যাক্স, রেল মাসুল বৃদ্ধি, পেট্রোল, ডিজেলের মূল্যবৃদ্ধির ফলে একটা দেশের অর্থনীতি যে ভাবে বিপর্যস্ত হয়ে পড়বে তাতে করে পশ্চিমবাংলার অর্থনীতিও বিপর্যস্ত হবে সেই ব্যাপারে সন্দেহ নেই। সেই কারণে আমার প্রত্যাশা ছিল একটা পপুলিস্ট বাজেট উত্থাপন করার পরিবর্তে আর একটু সাহসী পদক্ষেপ গ্রহণ করবেন। স্যার, আর্থিক সমীক্ষার যে সমীক্ষা অর্থমন্ত্রীর পক্ষ থেকে প্রচার করা হয়েছে সেই সমীক্ষার প্রতি আমি একটু বিশেষ ভাবে দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হয়েছে নাম্বার অফ ওয়ার্কার ইন লাক্স '৭১ সালে ছিল ১২৩.৬৯, '৮১ সালে সেটা হয়েছে ১৫৪.২৪। পরবর্তীকালে এটা অনেক বেড়েছে। পশ্চিমবঙ্গে আর্থিক চিত্রের ক্ষেত্রে নাম্বার অফ ওয়ার্কারটা বেড়েছে। দুই নম্বর হচ্ছে নাম্বার অফ কালটিভেটরস '৭১ সালে ছিল ৩৯.৫৫, '৮১ সালে সেটা হয়েছে ৪৫.৯১। এক্ষেত্রেও ক্রমবর্দ্ধমান সেইজন্য '৮১ সেনশাস পর্যন্ত হবে। তিন নম্বর হচ্ছে এগ্রিকালচারাল লেবার বেড়েছে যেখানে '৭১ সালে ছিল ৩২.৭২, '৮১ সালে সেটা হয়েছে ৩৮.৯২, এইগুলি কিন্তু পশ্চিমবঙ্গের আর্থিক সঙ্গতির সূচক নয়। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি জানেন সমগ্র ভারতবর্ষের—আপনি বাজেট বিবৃতিতে উল্লেখ করেছেন—রিডানডেন্ট পপুলেশন আর্থিক সমীক্ষায় যা জানিয়েছেন তা ক্রম বর্দ্ধমান। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যেমন ক্রমবর্দ্ধমান স্বভাবতই আমরা দেখতে পাচ্ছি যে আর্থিক চিত্রের নমুনা তা থেকে পশ্চিমবঙ্গের অবস্থা বোঝা যায়, বিগত '৭৬ সালে কংগ্রেসি আমলে যেটা ছিল তার থেকে উন্নতি হয়েছে। আসলে আমরা ধনবাদী কাঠামোর মধ্যে বাস করছি এবং পশ্চিমবাংলার অর্থনীতি বিপর্যস্ত হচ্ছে। সাধারণ মানুষ দরিদ্র থেকে দরিদ্রতর হয়েছে, ক্ষেতমজুরের সংখ্যা বেড়েছে এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। সেজন্য বলছিলাম মাননীয় স্পিকার স্যার, এবারের বাজেট ঘাটতিশূন্য—একটা সাহসী পদক্ষেপ। আমি আশা করেছিলাম, উনিও বলেছেন যে এটা একটা অঙ্গরাজ্য ভারতবর্ষের, এখানে নোট ছাপানোর সুযোগ নেই, কাজেই ডেফিসিট ফাইনান্সিং করে এখানে সমৃদ্ধি ঘটানোর কোনও সুযোগ নেই।

কিন্তু তা সত্ত্বেও আমি বলছি যে, ঝুঁকি মাঝে মাঝে নিতে হবে। পপুলিস্ট বাজেট করে সমস্যার সমাধান হতে পারে না। ঝুঁকি নিতেই হবে। এই কারণে বলছি যে, অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে উল্লেখ করেছেন তা এমন পরিমাণ নয় যে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোকে দৃঢ় করা যায়। অভ্যন্তরীণ সংগ্রহের জায়গা আপনার নেই। মাননীয় মুখ্যমন্ত্রী আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, গত বছর বাজেট বিতর্কে অংশ নিয়ে এই সমস্যাগুলির বিষয় নিয়ে সমালোচনা করেছিলাম, আপনার সমালোচনামূলক মনে হয়েছিল। এবারের বাজেটে আমি খুব আনন্দিত, আনন্দিত এই কারণে যে, যে বিষয়গুলির উল্লেখ করেছিলাম এবারে প্রায় সর্বত্রই ট্যাক্স বসানো হয়েছে। মদের উপর, দেশি মদের উপর ট্যাক্স বসানো হয়েছে। অত্যন্ত অভিনন্দনযোগ্য। বহুতল বাড়ির কথা উল্লেখ করেছিলাম, বহুতল বাড়িকে ছাড় দেওয়া হয়েছে, সমাজের যাঁরা উচ্চবিত্ত মানুষ তাঁদের ছাড় দেওয়া হয়েছে। এটা আমি উল্লেখ করেছিলাম, গত বছর বাজেটে ছিল না। আমি এখানে সমালোচনা করেছিলাম। সমালোচনা বলেই, মনে হয়েছিল। এবারে আমি আনন্দিত। বহুতল বাড়ির উপর ট্যাক্স বাড়িয়েছেন। স্কোয়ার মিটার হারে ধার্য করেছেন। এর সঙ্গে সঙ্গে আপনি ভি. সি. আর., ভি. সি. পি.র উপর কর ধার্য করেছেন। এটা সমর্থনযোগ্য। কিন্তু সঙ্গে সঙ্গে আর একটা কথা বলি, ট্যাক্স বাড়িয়েছেন ঠিক আছে কিন্তু যেভাবে ব্যাঙের ছাতার মতন সারা পশ্চিমবাংলায় ভি. সি. আর. ছেয়ে গেছে। গ্রামে-গঞ্জে এবং সারা শহরে ভি. ডি. ও. তে ব্লু-ফ্লিম থেকে শুরু করে অত্যন্ত নিচু মানের, বাজে বই দেখানো হয়। এবং এটা অপসংস্কৃতির ধারক ও বাহক। এতে করে পশ্চিমবাংলার ভালো ভালো ছাত্র এবং যুবসমাজের মেরুদণ্ড ভেঙ্গে যাচ্ছে। এতে কোনও সন্দেহ নেই। এটা কি করে বন্ধ করা যায় সেই ব্যাপারে প্রশাসনকে আরও বেশি করে সক্রিয় হতে হবে। এইসব ব্লু-ফ্লিম রাতের গভিরে দেখানো হয়। এর ব্যবসা গ্রামে গ্রামে ছড়িয়ে গেছে। আমাদের অভিজ্ঞতা আছে, কারণ আমরা গ্রামে বাস করি। প্রশাসন অত্যন্ত নীরবতা অবলম্বন করে চলেছেন। এই ব্যাপারে আপনাকে দৃষ্টি দিতে বলছি। শুধু ট্যাক্স ধার্য করলেই হবে না। গত বছর বলেছিলাম যে পশ্চিমবাংলায় শিক্ষা থেকে শুরু করে একই বৃত্তির উপর বারে বারে ট্যাক্স বসিয়ে—একবার পঞ্চায়েত থেকে, একবার সরকার থেকে একই মানুষের উপর, এটা যেন না হয়। এটা একাধিক সংস্থার পক্ষ থেকে বার বার হওয়া উচিত নয়। আশা করব এই ব্যাপারটা আপনি দেখবেন। পণ্যসামগ্রীর উপর আপনি বিক্রয়কর বাড়িয়েছেন, এটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। এগুলি সমর্থনযোগ্য। গত বছর এইসব প্রসঙ্গে উল্লেখ করেছিলাম। আপনার নিশ্চয় বিতর্কের কথা মনে নেই। আপনি স্বতপ্রবৃত্ত হয়েই এইগুলি করেছেন। এইজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এর সঙ্গে সঙ্গে কেন্দ্ররাজ্য সম্পর্কও এসেছে। কেন্দ্র রাজ্য সম্পর্কর উল্লেখ আছে। কারণ আমি মনে করি যে আজকে এই রাজ্য সরকার বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নের জন্য নয় সারা ভারতবর্ষের রাজনৈতিক বিচার প্রদর্শনের একটা প্ল্যাটফর্ম। একটা মঞ্চ। স্বাভাবিকভাবেই আমাদের বাজেট এমন হবে যাতে সমগ্র ভারতবর্ষ তাকে অনুসরণ করবে। কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস ঘটাতে হবে। তারপর রাজস্ব আদায় যা হয় তার দুই তৃতীয়াংশ কেন্দ্রের হাতে চলে যায়। অর্থাৎ ৮৫ পারসেন্ট কেন্দ্রের হাতে চলে যায়, এবং ১৫ শতাংশ মাত্র রাজ্যের হাতে থাকে। এইসবগুলি উল্লেখ করেছিলাম। এই রাজনৈতিক আন্দোলনের স্লোগান পশ্চিমবাংলার বিধানসভা থেকে উচ্চারিত হয়েছে, এর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী, কেন্দ্রীয় বাজেটে, রাজ্য

বাজেটে পাবলিক সেক্টারে এবং প্রাইভেট সেক্টারে কর্মসংস্থানের কোনও সুযোগ নেই।

[6-45 – 6-55 P.M.]

পশ্চিমবঙ্গে প্রাইভেট সেক্টর এবং পাবলিক সেক্টরে কর্মসংস্থান অত্যন্ত সীমাবদ্ধ হয়ে গেছে। বেকারি ক্রমবর্ধমান, বাজেট বন্ধ্যা ভূমিকা গ্রহণ করেছে। বাজেটে ক্ষুদ্রশিল্পের মধ্য দিয়ে কর্মসংস্থানের পাশাপাশি একটা বিকল্প কথা বলেছেন, কিন্তু মূল কর্মসংস্থানের জায়গায় কর্মসংস্থানের সুযোগ যদি না থাকে তাহলে পশ্চিমবঙ্গে তারুণ্য একটা বিস্ফোরক অবস্থার সৃষ্টি করবে, তার থেকে আমরা কেউ রেহাই পাবনা। সেজন্য বলছি বাজেটে কর্মসংস্থানের মূল দৃষ্টি দেওয়া উচিত ছিল। সেজন্য সাহসী বাজেটের প্রয়োজনীয়তা ছিল। কিছু ঘাটতি নিয়ে প্রাথমিক ভাবে সাময়িক ভাবে অপ্রিয় হওয়ার দায়-দায়িত্ব গ্রহণ করে বাজেট অন্য দৃষ্টিভঙ্গিতে যদি গ্রহণ করা হত তাহলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তোলার সুযোগ থাকত। সমাজের যাঁরা দুঃখপীড়িত মানুষ সেই মানুষের জন্য আপনার বরাদ্দ কি—বাজেটের প্রথম দিকে লিখেছেন তফসিলি জাতি এবং উপজাতিদের কল্যাণের জন্য আপনার ব্যয় হচ্ছে ৪.৯, এই হচ্ছে পারসেন্টেজ। সমাজের যাঁরা পিছিয়ে পড়া মানুষ, ডাউন ট্রোডেন, যাঁরা সভ্যতার আলোক থেকে বঞ্চিত, নিপিড়ীত সেই মানুষের জন্য বরাদ্দ মাত্র ৪.৯ পারসেন্টেজ। আর স্বাস্থ্য খাতে বরাদ্দ ২.৮, চিকিৎসার সুযোগ ক্রমশ সঙ্কুচিত হচ্ছে। হাসপাতাল অপ্রতুল, সাধারণ মানুষ চিকিৎসার সুযোগ পাচ্ছে না, সেই স্বাস্থ্য খাতে বরাদ্দ হল ২.৮ পারসেন্টেজ। পূর্ত খাতে মার্ক্সবাদ-লেনিনবাদের কথায় রাস্তা মানুষের চেতনার দিগন্তে পরিবর্তন ঘটায়, সেই পূর্ত বরাদ্দ প্রতি বছর কমে আসছে। টাকার অঙ্কে বাড়ছে, কিন্তু শতাংশের অঙ্কে কমছে। একটা মানুষের চেতনার দিগন্তে পরিবর্তন আনতে গেলে যোগাযোগ ব্যবস্থা অত্যন্ত দরকার। এটা মার্ক্সবাদ-লেলিনবাদের যাঁরা ছাত্র তারা জানেন। মিঃ স্পিকার স্যার, আরেকটা কথা বলব যে আপনি ৫০ শতাংশ গ্রামের জন্য অর্থ বরাদ্দ করেছেন, সেজন্য আপনাকে সাধুবাদ জানাই, কিন্তু যে ব্লক এবং জেলা পরিষদের পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে তা অত্যন্ত একপেশে। ব্লকে ব্লকে যে যে পরিকল্পনা গ্রহীত হচ্ছে জেলা পরিষদে তা বরবাদ হচ্ছে। জেলা পরিষদের যে পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে তাতে কোনও পঞ্চায়েত ৬ লক্ষ, কোনও পঞ্চায়েত ৩০ লক্ষ টাকা পাচ্ছে, ফলে গ্রামীণ উন্নয়নের জন্য যে পরিকল্পনা সেই পরিকল্পনার ক্ষেত্রে একটা সুষম দৃষ্টিভঙ্গির অভাব দেখা যাচেছ। এগুলি যদি আপনি মনিটারিং-এর ব্যবস্থা না করেন তাহলে গ্রামের জন্য ৫০ শতাংশ যে অর্থ বরাদ্দর সুযোগ রেখেছেন বাজেটে তাতে সুষম উন্নয়ন হবে না। ইংরেজ আমলে, কংগ্রেস আমলে উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ, মধ্যবঙ্গ-এর উপর যে অবিচার হচ্ছিল তাই থেকে যাবে। তাই আপনার কাছে অনুরোধ আপনি এদিকে দৃষ্টি দেবেন। আরেকটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি বিষয়টা বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন, ভারতবর্ষে একটা নতুন ক্লাশ, রিচ সেকশন গড়ে উঠেছে। আমরা দেখতে পাচ্ছি ধনতান্ত্রিক অর্থনীতি জন্ম দিয়েছে একটা ক্লাশের যে ক্লাশ আজকে গোটা দেশের রাজনীতি অর্থনীতি নিয়ন্ত্রণ করে। সেই জায়গাতে আঘাত করার দরকার ছিল তাঁদের উপর কর চাপিয়ে। সেই জায়গায় দৃঢ় পদক্ষেপ গ্রহণ করতে বলব। আপনি বিলাস পণ্যের উপর কর চাপিয়েছেন, কিন্তু গ্রামাঞ্চলে নতুন যে ধনিক শ্রেণী গড়ে উঠেছে, নতুন ক্লাশ গড়ে উঠেছে সেই ক্লাশের বিরুদ্ধে আপনি আঘাত করতে পারেননি। আপনার রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে

আমার রাজনৈতিক দৃষ্টিভঙ্গি তফাত আছে। এই ধনিক শ্রেণীর বিরুদ্ধে আপনি যদি আঘাত না করেন তাহলে আমার মনে হয় এই যে ক্লাশ ফুলে ফেঁপে উঠছে আজকে আমার বক্তব্য শেষ করার আগে আমি বলব যে আপনি এবারের বাজেটে নিছক অর্থনীতিবিদের বদলে রাজনৈতিক অসীম দাশগুপ্ত হয়ে পরিস্ফুট হয়ে উঠেছেন। সেইজন্য আপনাকে অভিনন্দন জানাই। কারণ, এটাই হচ্ছে রাজনীতির মঞ্চ, পশ্চিমবাংলার রাজনীতির মঞ্চ, সমস্ত ভারতবর্ষের রাজনৈতিক পথের দিশারী সেদিক থেকে আপনি যে রাজনৈতিক বক্তব্য রেখেছেন, সমস্ত ভারতবর্ষের ক্ষেত্রে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমি মনে করি। এই রাজনীতি বামফ্রন্টের তরফ থেকে চালানো অপরিহার্য, প্রয়োজন হয়ে পড়েছে এবং সেই দায়িত্ব পালন করার জন্য আপনাকে সাধুবাদ জানাই। আজকে সমাজের ব্যাপক অংশের ধনিক শ্রেণীর উপর কর ধার্যের সুযোগ ছিল। সেটাকে আপনি কাজে লাগাতে পারতেন। কেন্দ্রের যে সর্বনাশা জনবিরোধী নীতি, সে যে পুঁজিবাদী সরকারই কেন্দ্রে আসুক, সেই নীতিতে ভারতবর্ষের অর্থনীতি পঙ্গু হয়ে যাবে। সেই ক্ষেত্রে আপনি সম্ভবত এই ভাবে ভেবেছেন, এর উপর আর নতুন করে কিছু করার দরকার নেই। মরার উপর আর খাঁড়ার ঘা চাপানোর দরকার নেই। স্থিতাবস্থা বহাল রাখার জন্যই আপনি এই কাজ করেছেন। কিন্তু এই অবস্থায় স্থিতাবস্থা বহাল থাকতে পারে না। পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য। সারা ভারতবর্ষে অর্থনৈতিক সঙ্কট আজকে ঘনীভূত হয়েছে, তীব্রতর হয়েছে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও এর কোনও ব্যতিক্রম হবে না। সেই জন্য পরবর্তীকালে বাজেট প্রণয়নের সময় আপনাকে চিন্তা ভাবনা করতে হবে। প্রতি বছর ব্যালান্সড বাজেট দিয়ে আপনি রাজ্যের স্থিতাবস্থা বজায় রাখতে পারবেন না। কারণ, ভারতবর্ষের পুঁজিবাদী শাসকগোষ্ঠী—ক্ষমতায় যারাই বলে থাকুন, তাদের মানুষ মারার নীতির কোনও ব্যতিক্রম ঘটবে না। এই ক'টি কথা আপনার কাছে নিবেদন করে এবং সামগ্রিক ভাবে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০/৯১ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। মাননীয় অর্থমন্ত্রীকে আমি অভিনন্দন জানাচ্ছি শুধু ঘাটতি শূন্য বাজেট উত্থাপন করার জন্য নয়, বাজেট রচনার মূল দৃষ্টিভঙ্গির জন্যই অভিনন্দন জানাচ্ছি। ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে বাস করে'ও একটা অঙ্গ রাজ্য কিভাবে এই কঠিন পরিস্থিতির মোকাবিলা করতে পারে, তারই প্রমাণ মাননীয় অর্থমন্ত্রী এখানে রাখবার চেষ্টা করেছেন। কারণ, ধনিক শ্রেণীকে না ছেড়ে এবং সাধারণ মানুষের কথা বিবেচনা করে—অর্থাৎ ধনিক শ্রেণীকে'ও ছাড়ব না, আর গরীবকেও মারবনা—এই দৃষ্টিভঙ্গি নিয়েই বাজেট রচিত হয়েছে। আপনারা বাজেটের সমালোচনা করে বলেছেন যে, মাননীয় অর্থমন্ত্রী ব্যর্থ হয়েছেন। বরাবর ঘাটতি শূন্য বাজেট প্লেস করা মাননীয় মন্ত্রীর একটা হবি হয়ে দাঁড়িয়েছে আমি তাদের এই কথা বলতে চাই যে, মাননীয় অর্থমন্ত্রী গত ৩ বছর ধরে যে ঘাটতি শূন্য বাজেট উপহার দিচ্ছেন, সেটা তিনি কিন্তু ঘাটতি শূন্য ভাবেই শেষ করেছেন এবং একটা নির্দিষ্ট পরিকল্পনা মাফিক তিনি চলেছেন। ঘাটতি শূন্য বাজেট রাখলাম, আর পরবর্তীকালে ঘাটতি বাজেট করে সেটা পূরণ করার জন্য জিনিসপত্রের দাম বাড়িয়ে দিলাম—সেটা তিনি করেন নি, সেই জন্যই আমি তাঁকে অভিনন্দন জানচ্ছি। মাননীয় স্পিকার মহাশয়, এই বাজেটের আয়টা হচ্ছে রাজস্ব আদায়ের উপর, স্বল্প সঞ্চয়ের উপর এবং তিনি

স্বল্প সঞ্চয় বৃদ্ধির চেষ্টা করেছেন। ঘাটতি বাজেট করে সাধারণ মানুষের উপর বৃদ্ধির প্রস্তাব তিনি করেন নি এবং পরবর্তীকালে মূল্য বৃদ্ধি করার সম্ভাবনাও সৃষ্টি করেন নি। তিনি পরিষ্কার বলেছেন স্বল্প সঞ্চয় সংগ্রহে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে। যারা সমালোচনা করেছেন আমি তাদের উদ্দেশ্যে বলতে চাই যে, সংগ্রহের দিক থেকে তিনি পশ্চিমবাংলাকে নিজের পায়ের উপর দাঁড় করাতে সক্ষম হয়েছেন এবং সাধারণ মানুষের উপর করের বোঝা খুব সামান্যতম চাপাবার চেষ্টা করেছেন। এই কাজের জন্য আমি নিশ্চয় তাঁকে অভিনন্দন জানাব। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই যে, ভূমি সংস্কারের মাধ্যমে, সেচ, ক্ষুদ্র সেচের মাধ্যমে গ্রামীণ অর্থনীতির উন্নতি ঘটেছে, এই কথা অস্বীকার করবার উপায় নেই। আমরা গ্রাম বাংলায় বাস করি। আমরা দেখতে পাচ্ছি যে, গ্রামীণ অর্থনীতির উন্নয়ন ঘটেছে, কৃষিতে উন্নতি ঘটেছে। সেই সঙ্গে আমি এই কথাও বলতে চাই যে, কৃষি বিকাশের মাধ্যমে গ্রামীণ অর্থনীতির উন্নতি ঘটার সঙ্গে সঙ্গে শিল্প বিকাশও সেখানে ঘটা উচিত। এটা কিন্তু আশানুরূপ ঘটেনি।

[6-55 – 7-05 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এ বিষয়ে দৃষ্টি দেবার জন্য এবং বিশেষ ভাবে চিন্তা করার জন্য অনুরোধ জানাচ্ছি। গ্রামের কৃষকদের নিশ্চয় আয় বেড়েছে কিন্তু সারা ভারতবর্ষে যে বুর্জোয়া সমাজব্যবস্থা চালু আছে তার ফলে জিনিসপত্রের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি ঘটছে। একদিকে চাল, ডাল, সার এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ার ফলে কৃষকদের উপর চাপ পড়ছে। অন্য দিকে খরা, বন্যা, অতিবৃষ্টি, অনাবৃষ্টির ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এর ফলে আজকে গরিব, প্রান্তিক চাষী ঋণভারে জর্জরিত হয়ে যাচ্ছে। এর থেকে তাদের মুক্ত করা দরকার। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কিছু পরিকল্পনার কথা উল্লেখ করেছেন মাত্র, আমি আশা করব, ঐ ক্ষুদ্র, প্রান্তিক চাষী যারা অনিচ্ছাকৃত কারণে বা মূল্যবৃদ্ধির কারণে সঙ্কটের সম্মুখীন হয়েছে তাদের সেই সঙ্কট থেকে মুক্ত করার ব্যবস্থা করবেন। এ ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, গরিব কৃষক, প্রান্তিক কৃষকদের বাঁচাবার জন্য কেন্দ্রীয় সরকার যে ঋণ মকুবের কথা বলেছেন সেই ঋণ মকুবের ব্যবস্থা করে ঐ গরিব, প্রান্তিক কৃষকদের ঋণভার থেকে মুক্ত করার ব্যবস্থা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার করুন। এর পর আমি শিক্ষার প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। আজ ছাত্রের সংখ্যা বেড়েছে এবং তাদের বিনা পয়সায় পড়ার সুযোগ দেওয়ার জন্য সরকারের দায়দায়িত্বও বেড়েছে। শিক্ষকদের পয়সা দিচ্ছেন ঠিক কিন্তু পরিকাঠামো গড়ে তোলার ব্যাপারে আমার কিছু বক্তব্য আছে। স্কুল বিল্ডিং নেই এবং তারজন্য সাহায্য দেওয়ার ব্যাপারে পুরানো নিয়ম চালু আছে। তা ছাড়া মাধ্যমিক বিদ্যালয়ে যে দুর্নীতি ঢুকেছে তাতে দেখা যাচ্ছে যে শিক্ষক হিসাবে স্কুলে ঢুকতে গেলে কোয়ালিটি বিচার না করে তাদের যে অ্যাডমিশন ফি দিতে হচ্ছে তা লক্ষ টাকায় উঠেছে। অর্থাৎ একজন শিক্ষক হিসাবে চাকরি পেলে তাকে ৫/৭ বছর বিনা পয়সায় খাটতে হচ্ছে। তাদের কাছে ডেভেলপমেন্টের নামে ডোনেশন নেওয়া হচ্ছে। আমার কাছে যা খবর তা লক্ষ টাকায় পৌঁছেছে। এইসব দুর্নীতির প্রতি দৃষ্টি দিতে হবে। তা ছাড়া অনাথ শিশুদের জন্য যে ব্যবস্থা আছে সে ক্ষেত্রেও পরিকাঠামোগত অসুবিধা আছে। তাদের থাকার ব্যবস্থা নেই। কাজেই মাধ্যমিক বিদ্যালয়, অনাথ আশ্রমের পরিকাঠামো ঠিক রাখার

জন্য এবং রাস্তাঘাটের উন্নয়নের জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ রেখে তাঁর বাজেটকে সমর্থন জানিয়ে এবং তাঁকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে এই মহতী সভায় বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত কর্তৃক বাজেটের উপরে আলোচনা করার সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে আমি ধন্যবাদ জ্ঞাপন করছি। মাননীয় অর্থমন্ত্রী এর আগেও দু'বার ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন। এবারেও তিনি ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন। আমি তার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। এই যে ঘাটতি শূন্য বাজেট পেশ করা হয়েছে, এটা আমাদের কাছে নজিরবিহীন দৃষ্টান্ত। আমরা যে আর্তসামাজিক কাঠামোর মধ্যে বাস করি, যে দেশে বিশেষ করে ভারতবর্ষে দীর্ঘদিন কংগ্রেস শাসনে ছিল, ১৯৭৭ সাল পর্যন্ত এবং তারপরে ১৯৮০ সাল থেকে প্রায় ১৯৮৯ সাল পর্যন্ত দিল্লিতে কংগ্রেস শাসন ছিল এবং পশ্চিমবঙ্গে কিছুদিনের জন্য ছেড়ে দিয়ে, ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ এবং ১৯৭১ সালে কিছুদিন অজয় মুখার্জির বেনামী রাজত্বকাল বাদ দিয়ে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস রাজত্ব করেছিল। এই দীর্ঘ রাজত্বকালে আমরা কখনও ঘাটতি শূন্য বাজেট দেখিনি। অপর দিকে সব সময়ে আমরা ঘাটতি বাজেট লক্ষ্য করেছি। আমরা দেখেছি বছরের শুরুতে যে বাজেট পেশ করা হয়েছে এবং তাতে তখন যে ঘাটতি থাকে বছরের শেষের দিকে সেই ঘাটতি আরও বেড়ে গেছে। এটাও আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে সেই ঘাটতি পূরণ করার জন্য বিভিন্ন ভাবে কর চাপানো হয়েছে এবং সেই করগুলি পরোক্ষ ভাবে গরিব মানুষের উপরে এসে পড়েছে দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য। শুধু তাই নয়, এই ঘাটতি বাজেট পূরণ করার জন্য পরিকল্পনাগুলিতে এমন পদ্ধতি ব্যবহার করা হত যে পদ্ধতির জন্য রাজ্যগুলি বঞ্চিত হত। এই ধরনের পদ্ধতি ব্যবহার করা হত সংসদ বসার আগে এবং সংসদ শেষ হবার পরে। সংসদ বসার আগে তারা হঠাৎ তাদের যে সমস্ত ক্ষমতা আছে তার দ্বারা দ্রব্য মূল্য বৃদ্ধি করতেন। আবার সংসদ শেষ হবার পরে একই কায়দায় দ্রব্য মূল্য বৃদ্ধি করতেন। এই ভাবে তারা রাজ্যগুলিকে বঞ্চিত করতেন। এখন যে ঘাটতি শূন্য বাজেট পেশ করা হয়েছে সেটাতে বিরোধী পক্ষের বন্ধুদের ভাল লাগেনি। তার কারণ বিরোধী বন্ধুরা আশা করেছিলেন যে মাননীয় মন্ত্রী মহাশয় ঘাটতি বাজেট পেশ করবেন এবং সেই ঘাটতি বাজেট পূরণ করার জন্য অতিরিক্ত কর চাপানো হবে এবং সেটা নিয়ে তারা হৈ হৈ করবেন। এই বাড়তি সুযোগ তারা পাবেন বলে আশা করেছিলেন কিন্তু মন্ত্রী মহাশয় সেই ঘাটতি বাজেট পেশ না করার জন্য সেই সুযোগ তারা পেলেন না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের যে দৃষ্টিভঙ্গি সেটা আগে কোনওদিন দেখা যায়নি। উনি বাজেটের প্রথমেই ভূমিকাতে তার দৃষ্টিভঙ্গির কথা বলে দিয়েছেন। এই দৃষ্টিভঙ্গি এর আগে কেন্দ্রীয় বাজেট বলুন আর রাজ্য সরকারের বাজেটই বলুন, কোনও বাজেটে লক্ষ্য করিনি। এখানে উনি যেটা করেছেন তাতে বিরোধী বন্ধুরা হতাশ হয়েছেন। তার ফলে তারা উদভ্রান্তের মতো আবোল-তাবোল কথা বলেছেন এবং এই অজুহাত দেখিয়ে বয়কট করলেন, ওয়াক আউট করলেন। ওরা এসব শুনবেন না সেটা আমাদের জানা কথা।

[7-05 – 7-15 P.M.]

এই যে বাজেট, এই বাজেট পর্যালোচনা করতে গেলে, এই বাজেটকে ১৯৯০ সালে

এই ভাবে দেখা বা পশ্চিমবাংলা একটা বিচ্ছিন্ন রাজ্য, ভারতবর্ষের সঙ্গে কোনও সম্পর্ক নেই, এই ভাবে দেখা সম্ভব নয়। এটা হচ্ছে ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। সুতরাং ভারতবর্ষের আর্থিক, সামাজিক ব্যবস্থাটা এর উপর প্রভাব বিস্তার করবে। এতদিন ধরে ভারতবর্ষে যে অর্থনৈতিক ঘটনাগুলো ঘটেছে, তারও প্রভাব এর উপর পড়বে। পশ্চিমবাংলার উপর যে বৈষম্য হয়েছে, পশ্চিম বাংলাকে যে ভাবে এই অবস্থায় নিয়ে দাঁড় করিয়েছে, তার প্রভাবও এর উপর পড়বে। স্যার, আজকে যদি পশ্চিমবাংলার অগ্রগতির সূচনা করতে হয়, তাহলে আমরা বলতে চাই যে পশ্চিমবাংলা দীর্ঘদিন ধরে কংগ্রেস শাসনে থাকার ফলে এবং ভারতবর্ষ কংগ্রেস শাসনে থাকার ফলে, যে ভাবে পশ্চিমবাংলা বঞ্চিত হয়েছিল, ১৯৪৭ সালের স্বাধীনতার পরও, সেই বিষয়ে আমি যাচ্ছি না, কারণ সেই বঞ্চনা শুধু যে পশ্চিমবাংলার উপর হয়েছিল তা নয়, সমগ্র পূর্বাঞ্চলের উপর পড়েছিল। আপনি জানেন প্রতিটি পরিকল্পনার ক্ষেত্রে যে ভাবে পশ্চিমবাংলার বরাদ্দ টাকা কমিয়ে কমিয়ে দেওয়া হয়েছে, তারই প্রভাব এই বাজেটের মধ্যে আসতে বাধ্য। কারণ পশ্চিমবাংলাকে যে অবস্থার মধ্যে দাঁড় করানো হয়েছে তা সকলেই দেখছেন। শুধু তাই নয়, পরবর্তীকালে ৮০ সালে শ্রীমতি গান্ধী যখন ক্ষমতায় এলেন এবং পশ্চিমবাংলা থেকে তিনি যখন পরাস্ত হলেন বিপুল ভাবে, তিনি যে অ্যাটিচ্যুড গ্রহণ করলেন, সেটা কোনও রাজ্যের পক্ষে কেন্দ্রীয় সরকারের করা উচিত নয়। সেই অ্যাটিচ্যুড হচ্ছে শুধু বৈষম্য মূল নয়, বিমাতৃসুলভ নয়, প্রতিশোধ মূলক এবং সেই অ্যাটিচ্যুডের ফলে পশ্চিমবাংলাকে তিনি অর্থনীতির দিক থেকে পঙ্গু করার জন্য আপ্রাণ চেষ্টা করে গেছেন। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, প্রত্যক্ষ ভাবে যে ভাবে পশ্চিমবাংলার পাওনাগুলোকে তিনি নস্যাত করে দিয়েছেন, গায়ের জোরে বলতে হয়, আমাদের ন্যায় সংগত যে দাবিগুলো, সংবিধান গত ভাবে আমাদের যে পাওয়ার অধিকার, ৩২৫ কোটি টাকা পাওয়ার যে অধিকার ছিল, আমাদের পশ্চিমবাংলার সোনার ছেলে যাকে ওরা বলেন, তৎকালীন কেন্দ্রীয় অর্থমন্ত্রী থাকা কালীন তিনি সেটাকে কোনও যুক্তি না দেখিয়ে নস্যাত করলেন। যে যুক্তি তিনি দেখালেন, সেই যুক্তি ধোপে টেঁকে না। কারণ যে হনুমন্তিয় কমিশনের রিপোর্ট, সেই রিপোর্টকে তারা কার্যকর করতে দেন নি এবং কাজ করতে না দেবার ফলে যেহেতু মার্চ মাসের মধ্যে সেই কমিশনের রিপোর্ট দেওয়া হল না সেই অজুহাতে তিনি আমাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করলেন। যদি তার সঙ্গে উড়িষ্যা এবং রাজস্থানের কিছু পাওনা ছিল, কিন্তু পেছনের দরজা দিয়ে ওদের পাইয়ে দেওয়া হল, আমাদের বঞ্চিত করা হল। শুধু এই ক্ষেত্রে নয়, আমরা দেখেছি এখানে অনেক কংগ্রেস বন্ধু বললেন যে ঘাটতি শূন্য বাজেট এখানে পেশ করা হল কেন, ঝুঁকি নেওয়া হল না কেন, ওভার ড্রাফ্ট, এই সমস্ত ব্যবস্থা নেওয়া হল না। বিগত দিনের অভিজ্ঞতা থেকে আমরা দেখেছি ১৯৮৪ সালের কথা, ১৮৭ কোটি টাকা আমাদের ওভার ড্রাফ্ট নেওয়া হয়েছিল। কিন্তু যেহেতু রাজস্থান ১৭৫ কোটি টাকার ওভার ড্রাফ্ট নিয়েছে, তাই আমাদের বেকায়দায় ফেলার জন্য ওভার ড্রাফ্ট বন্ধ করে দিয়ে অর্থনীতিকে পঙ্গু করে দেবার চেষ্টা হয়েছিল। যদিও সেই সময় আমাদের ১০৬ কোটি টাকা পাওনা ছিল। যদি আমরা ১৭৫ কোটি টাকা পিছিয়ে, আমাদের ওভার ড্রাফ্ট, তা সত্ত্বেও আমাদের দেওয়া হল না। এইগুলো যে বিমাতৃ সুলভ বলা যায় না, এইগুলো প্রতিশোধ মূলক ব্যবস্থা আমার মনে হয়েছে। এই যখন অবস্থা, পশ্চিমবাংলার ক্ষেত্রে যে ভাবে শিল্পে, কৃষিতে, সর্বত্র অসুবিধা সৃষ্টি করেছে ওরা। আমাদের যে ভূমি সংস্কার আইন, যেটা বিভিন্ন কারণ দেখিয়ে আটকে

রাখা হয়েছিল, তার জন্য এখানকার অর্থনীতি মার খায়নি? আমাদের হলদিয়া পেট্রো কেমিক্যাল কারখানা, যে কারখানা ১৯৭৮ সালে লেটার অব্ ইনটেন্ট পেয়েছে, এবং যেটা ১৯৮২ সালে সম্পূর্ণ হওয়ার কথা, শ্রীমতী গান্ধী, আমাদের সেটা ঝুলিয়ে রাখলেন। আর তারা আজকে বেকার সমস্যা নিয়ে কথা বলছেন, তাদের প্রতি দরদ দেখাচ্ছেন। ঐ পেট্রো কেমিক্যাল হলে এত বেকার থাকত না, তখন ওদের তো কোনও কথা বলতে শুনিনি? এই রকম ভাবে নানা বিষয়ে বৈষম্য হয়েছে। এদের কোনওদিন একটা কথা বলতে শুনিনি। আজকে একটা জিনিস লক্ষ্য করলাম, কংগ্রেস বক্তারা ক্ষমতা বিকেন্দ্রীয় করণের উপর সবাই আক্রমণ করেছেন। এটা আমরা বুঝতে পারি যে এই ক্ষেত্রে ওদের গায়ে লাগছে, ওদের গা জ্বালা করছে। কারণ চিরকাল ওরা জমিদার জোতদার, পুঁজিপতিদের স্বার্থ দেখে এসেছেন। গ্রামের গরিব মানুষ এদের কথা ওরা কোনওদিন ভাবেন নি। গ্রামের মানুষ উন্নতি করবে, এটা তারা চাননি। স্যার, আমি বুঝতে পারলাম না, আমাদের এস. ইউ. সি দলের মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়ও ঐ একই কথা কি করে বললেন? তিনি কিছু উল্টোপাল্টা কথা বলে গেলেন। তিনি বললেন গ্রামের মানুষরা নাকি সব চোর। জানি না এ অভিজ্ঞতা তাঁর কোথা থেকে হ'ল। হয়ত জয়নগর বা কুলতলীর পঞ্চায়েত সমিতি থেকে তাঁর এই অভিজ্ঞতা হয়েছে। কিন্তু উনি কংগ্রেসিদের সং একই সুরে সুর মেলালেন। ওঁদের না হয় মাথা খারাপ হয়েছে, তা বলে ঐ একই কথা উনিও বলবেন। উনি ঐসব কথা কেন বললেন তা বোঝা গেল না। ওঁর সং তাহলে কংগ্রেসের পার্থক্যটা কি? শুধু তাই উনি নিজেকে অর্থনীতির মস্ত পণ্ডিতও ভাবতে শুরু করেছেন। আমাদের একজন মাননীয় সদস্যকে উনি বললেন, "আমি ডঃ দা গুপ্তর সঙ্গে অর্থনীতি নিয়ে আলোচনা করছি, তাঁর কাছে প্রশ্ন রাখছি, আপনি এসব বুঝবেন না।" তারপরে উনি বললেন, "পশ্চিম বাংলায় যদি ভূমি সংস্কার হয়ে থাকে, তাহলে তো চাষীদের হাতে টাকা গিয়েছে, তবে পশ্চিম বাংলায় শিল্প সঙ্কট কেন?" আমি ওঁকে জিজ্ঞাসা করি, পশ্চিম বাংলা কি ভারতবর্ষের বাইরে? পশ্চিম বাংলার শিল্পের বাজার তো শুধু পশ্চিম বাংলায় নয়, সারা ভারতবর্ষের ওপর তার বাজার নির্ভর করছে। স্যার, গতকাল আমাদের বিরোধী দলের সদস্য মাননীয় মৃত্যুঞ্জয় বাবু কতগুলি ডাটা তুলে ধরলেন, কিন্তু সেগুলির কোনওটিই সম্পূর্ণ নয়, সবগুলিই আংশিক। তিনি হাউসকে বিভ্রান্ত করার জন্যই ঐ ডাটাগুলি তুলে ধরেছিলেন। উনি বোঝাবার চেষ্টা করলেন যে, বিগত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিম বাংলা বঞ্চিত হয় নি। তামিলনাড়ুর চেয়ে পশ্চিম বাংলা বেশি টাকা পেয়েছে এবং আরও কতগুলি ছোট ছোট রাজ্যের চেয়ে পশ্চিম বাংলা বেশি টাকা পেয়েছে। স্যার, কেন্দ্র থেকে রাজ্যগুলিকে টাকা বন্টন করার ব্যাপারটা সংবিধান-গত ব্যাপার। সেটা সংবিধানের নিয়ম অনুযায়ী হয়। এবং সেক্ষেত্রে আমরা আমাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছি। এবং সেটা হুনুমন্তিয়া কমিশনে প্রমাণিত। অথচ উনি এখানে সব বিভ্রান্তির তথ্য পেশ করলেন। উনি তামিলনাড়ুর কথা তুললেন, তা উনি কি জানেন না তামিলনাড়ুর চেয়ে পশ্চিম বাংলার লোকসংখ্যা অনেক বেশি। আর গোয়া ইত্যাদি রাজ্যগুলি তো অনেক ছোট। সুতরাং তামিলনাড়ু, গোয়া প্রভৃতি রাজ্য তো পশ্চিম বাংলার চেয়ে কম টাকা পাবেই। আর তামিলনাড়ু, গোয়া পশ্চিম বাংলার চেয়ে কম টাকা পেয়েছে, সুতরাং পশ্চিম বাংলা তার ন্যায়-সংগত টাকা পেয়েছে, এটাই কি তাঁর যুক্তি? আজকে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে যদি করতে হয় তাহলে তা অতীতের এই রাজ্যের কংগ্রেসি আমলের সঙ্গে তুলনা

করে পর্যালোচনা করতে হবে। অতীত দিনে কংগ্রেসি কীর্তিকলাপের জন্য এবং পশ্চিম বাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক ব্যবহারের জন্য পশ্চিম বাংলার অর্থনীতি যেখানে এসে দাঁড়িয়েছে সেখান থেকে পর্যালোচনা শুরু করতে হবে। সেই পরিপ্রেক্ষিতে বাজেটের সমালোচনা করতে হবে। তামিলনাড়ু, গোয়া প্রভৃতি রাজ্যের চেয়ে পশ্চিম বাংলার লোকসংখ্যা অনেক বেশি। এটা তো ভুলে গেলে চলবে না। সুতরাং ডঃ দাশগুপ্ত যে দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট রেখেছেন সেটা অত্যন্ত জনমুখি দৃষ্টিভঙ্গি। সমস্ত বাজেটের মধ্যেই দেখা যাচ্ছে যে, ধনীদের কাছ থেকে বেশি করে কর আদায় করার সুব্যবস্থা করা হয়েছে এবং সাথে সাথে গরিব মানুষদের কিছু কিছু কর ছাড় দেবার চেষ্টা করা হচ্ছে। উনি আরও বললেন যে, ডঃ দাশগুপ্ত নাকি কেন্দ্রীয় সরকারের সমালোচনা করেন নি। জানি না উনি অর্থমন্ত্রীর বাজেট ভাষণটা ভাল করে পড়েছেন কিনা। কারণ বাজেট ভাষণের ১.১ প্যারায় অর্থমন্ত্রীর পরিষ্কার ভাষায় কেন্দ্র যেভাবে পেট্রোল, ডিজেলের দাম বাড়িয়েছে এবং রেল মাসুল বাড়িয়েছে তার সমালোচনা করেছেন। আমরা তো বলি যে, আমরা আমাদের বন্ধু সরকারের প্রয়োজনে সমালোচনা করব, যেখানে তাঁরা জনবিরোধী কাজ করবেন সেখানে তাঁদের সমালোচনা করব, সেখানে তাঁদের সমর্থন করব না। আমরা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করি নি, এটা ঠিক নয়। পরিশেষে এই কথা বলতে চাই যে, এই রকম একটা বাজেট এখানে পেশ করে আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, এই বাজেটের মধ্যে দিয়ে কখনই আমূল পরিবর্তন হবে না, একথা ঠিকই, কিন্তু এই বাজেটের ফলে আমাদের অর্থনৈতিক ক্ষেত্রে একটা শৃঙ্খলা বজায় থাকবে। এর মধ্যে দিয়ে সমস্ত অর্থনৈতিক সমস্যার সমাধান হয়ে যাবে, একথা আমরা বলি না, কিন্তু আয় অনুযায়ী ব্যয় করলে শৃঙ্খলা বজায় থাকে। আজকে এই শৃঙ্খলা বজায় রাখাটাই সব চেয়ে বড় কথা। তাই আমি এই বাজেটকে সুচিন্তিত, বর্তমান রাজনৈতিক এবং অর্থনৈতিক পরিস্থির সঙ্গে সম্পূর্ণ সংগতিপূর্ণ এবং স্বনির্ভর সুশৃঙ্খল বাজেট বলে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-15 – 7-25 P.M.]

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমরা বাজেটের উপর আলোচনা করছি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৯০-৯১ সালের বাজেটে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন গতকাল থেকে তার আলোচনা শুরু হয়েছে এবং সেই আলোচনায় আমাদের বিরোধী পক্ষের যাঁরা আছেন তাঁরা অংশ গ্রহণ করলেন। তাঁরা এই বাজেটের মধ্যে কোনও আশার ইঙ্গিত দেখতে পেলেন না। কিন্তু এই বাজেট পর্যালোচনা করলে দেখা যাবে, আর্থিক সমীক্ষাগুলি পর্যালোচনা করলে দেখা যাবে যে ১৯৯০-৯১ সালের বাজেটের ভিতর কতকগুলি সুনির্দিষ্ট বৈশিষ্ট আছে এবং সেই বৈশিষ্টগুলির মধ্যে হচ্ছে, এটা একটা ঘাটতিশূন্য, ভারসাম্যমূলক, উন্নয়নমূলক জনস্বার্থবাহী বাজেট। আয়ের উৎস খুবই সীমিত, কিন্তু দৃঢ়তার সাথে আয় সংগ্রহের চেষ্টা চালানো হচ্ছে। সাধারণ মানুষের উপর কোনও করের বোঝা চাপানো হচ্ছে না। উৎপাদনমুখি, কর্মসংস্থানমুখি এই বাজেটের ফলে জনসাধারণের মাথা-পিছু আয় উর্দ্ধমুখি হবে। কৃষি, শিল্প-উৎপাদন সহায়ককারী এই বাজেটের মধ্যে এই সমস্ত বৈশিষ্টগুলি আমরা বিশেষভাবে লক্ষ্য করছি। মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় এবং কংগ্রেসদলের আরও কয়েকজন সদস্য বললেন যে এই বাজেটের মধ্যে কেন্দ্রের বিরুদ্ধে কোনও কথা বলা

হচ্ছে না। এর আগে প্রতি বছরই বাজেটে কেন্দ্রের বিরুদ্ধে কঠোর সমালোচনা করা হত, এটা আমরা সবাই জানি এবং কংগ্রেসিরাও জানেন। কিন্তু কেন্দ্রে বিগত ৪০/৪২ বছর ধরে যে কংগ্রেস সরকার ক্ষমতায় ছিল, বিশেষ করে ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত যিনি কেন্দ্রে প্রধানমন্ত্রী হিসাবে ছিলেন এবং কংগ্রেসদলের সভাপতি হিসাবে ছিলেন, তিনি দেশকে অতি দ্রুত ধংসের দিকে নিয়ে গেছেন, দেশের সর্বত্র আর্থিক বিশৃঙ্খলা সৃষ্টি করে গেছেন, দেশে ভয়াবহ বেকারি সৃষ্টি করে গেছেন এবং বিদেশি সাম্রাজ্যবাদী পুঁজিকে অবাধে প্রবেশের সুযোগ করে দিয়ে গেছেন। সাধারণ মানুষের উপর করের বোঝা দিনের পর দিন বাড়িয়েছেন। সাধারণ মানুষ দ্রব্য মূল্যবৃদ্ধির চাপে পিষ্ট হয়ে গেছেন। তার উপর সরকারি ক্ষেত্রে যে দুর্নীতি এইসব মিলিয়ে গোটা ভারতবর্ষ যে জায়গায় এসে দাঁড়িয়েছে তারজন্য কংগ্রেসের ঐ জনস্বার্থ বিরোধী যে নীতি সেই নীতির আমরা বিরোধিতা করেছি, বারে বারে করে এসেছি এবং বাজেটেও তার প্রতিফলন হয়েছে। এই জনস্বার্থ বিরোধী নীতির জন্যই দিল্লিতে পরিবর্তন ঘটেছে এবং এই পরিবর্তনের ফলে যে সরকার এসেছেন যাঁর বয়স ৩ মাস, এর মধ্যে দাঁড়িয়ে একটা বাজেট তৈরি করতে হয়েছে এবং এ বাজেটে অবস্থার চাপে পড়ে কিছু কিছু কর বসাতে হয়েছে। কিন্তু আমরা সে ক্ষেত্রে প্রতিবাদ করেছি, আমরা তার সমালোচনা করেছি এবং এইগুলি প্রত্যাহার করার জন্য আমরা আবেদন জানিয়েছি। আমরা যতই সমালোচনা করি না কেন যেসব কাজ এবং পদক্ষেপ এই ৩ মাসের ভিতরে নিয়েছেন, বিশেষ করে গণতান্ত্রিক পরিবেশ, প্রশাসনিক এবং সমস্ত স্তরে সব কিছু তৈরি করার যে উদ্যোগ নিয়েছেন তা উল্লেখযোগ্য। জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠক—রাজীব গান্ধী মহাশয় উন্নয়ন পরিষদের বৈঠক ছাড়া যোজনা পরিষদ পুনর্গঠন করার কথা জানতেন না, কোনও দিন ভাবেন নি। রাজ্য সরকারের মুখ্যমন্ত্রীদের সেখানে স্থান করে দেওয়ার কথা সংবিধানে থাকা সত্ত্বেও কোনওদিন ভাবেন নি। আজকে সেই পদক্ষেপ নেওয়া হচ্ছে। দ্রব্যমূল্য কিভাবে কমানো যায়, কালোটাকা কিভাবে ধরা যায় এই সব নিয়ে চিন্তা করা হচ্ছে। যদিও পেট্রোল, ডিজেলের দাম বাড়ানো ঠিক হয় নি, কারণ তার প্রভাব সারা দেশের অর্থনীতির ক্ষেত্রে, বিশেষ করে জিনিসের দাম বাড়ার প্রশ্নে এই জিনিসটা মারাত্মকভাবে ক্রিয়া করবে এবং আমরা তার সমালোচনা করেছি। তাই আজকে বিরোধীপক্ষের সদস্যরা যে কথা বলতে চেয়েছেন আমরা তার সঙ্গে এক মত হতে পারছি না। আমাদের পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য। এই সার্বিক একটা আলাদা সামাজিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এখানে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে বাজেট তৈরি করা হচ্ছে এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাতে চাই যে এটা আমরা নিশ্চয় পারব। আমরা তাঁকে অভিনন্দন জানাব। কারণ এই রকম একটা ব্যবস্থার মধ্যে যেখানে একটা আর্থিক বিশৃঙ্খলা চলছে, সারা দেশের ভিতরে ঘাটতি বাজেট চলছে সেই জায়গায় পশ্চিমবঙ্গের মানুষের একটা আত্মসম্মান, আত্ম মর্যাদা সঠিকভাবে অর্থমন্ত্রী মহাশয় বিবেচনা করেছেন। আমাদের সরকার বিবেচনা করেছেন। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কারও কাছে হাত পাতব না, একদিনের জন্যও অতিরিক্ত ওভার ড্রাফট আমরা নেব না। তার জন্য আর্থিক শৃঙ্খলা আনতে গিয়ে এই ভারসাম্যমূলক বাজেট আনতে হয়েছে এবং আজকে আর্থিক শৃঙ্খলার উপর অর্থনীতিটাকে তিনি প্রতিষ্ঠিত করতে চাইছেন। ১২/১৩ বছর ধরে আমরা যেটা লক্ষ্য করেছি সবাইয়ের নজরটা দেওয়া গ্রামের মধ্যবিত্ত শ্রেণীর মানুষের দিকে এবং ভূমি সংস্কারের উপর জোর দেওয়া হয়েছে। আজকে ৬০ থেকে ৭০ শতাংশ কৃষকদের, জমি আসতে আরম্ভ করেছে।

উল্লেখযোগ্যভাবে কৃষি ক্ষেত্রে উৎপাদন বেড়েছে এবং আমরা গর্ব করে বলতে পারি ১৯৭০-৭১ সালে যেখানে ৭৪ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপাদন হত আজকে পশ্চিমবঙ্গে ১০ বছরে আমরা ১১৫ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপাদন করতে পারছি। অন্যান্য শস্য বিশেষ করে তৈলবীজ যেটা নিয়ে প্রতি বছর—কয়েক বছর আগেও যা ছিল না—আজকে পশ্চিমবঙ্গে তৈলবীজ উৎপাদন বেড়েছে, এটা গর্বের কথা। দ্বিতীয়ত কৃষি ক্ষেত্রে জমি বন্টনই বড় কথা নয়।

[7-25 – 7-30 P.M.]

কৃষির উৎপাদন বাড়াতে হলে কৃষির যা পদ-প্রকরণ, যেমন সেচ-ব্যবস্থা, বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচ যেভাবে বেড়েছে তাতে কংগ্রেস আমলে যা ২৫ পারসেন্টের মত ছিল, আজকে আমাদের দল—বার বছরের রাজত্বে এর দ্বারা ৪০ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করতে পেরেছি। আজকে তাই কৃষির উৎপাদন বেড়েছে। কৃষকদের উন্নত মানের বীজ দেবার জন্য রাজ্য সরকার সীড কর্পোরেশন অফ ওয়েস্ট বেঙ্গল তৈরি করেছেন। আজকে সেচের সুষ্ঠু ব্যবস্থা, বীজ সরবরাহের ব্যবস্থা এবং সেই সঙ্গে কৃষকদের ঋণ দেবার ব্যবস্থা করবার ফলে সামগ্রিক ভাবে কৃষির বিকাশ ঘটেছে, পশ্চিমবঙ্গে কৃষির উৎপাদন বেড়েছে। কংগ্রেস আমলে এই জিনিস ছিল না। কাজেই কংগ্রেসিরা কি নিয়ে গর্ব করেন? সমস্ত বিষয়ে বিশৃঙ্খলা সৃষ্টি করে গেছেন তাঁরা যার জন্য আমাদের কিছুটা সময় লাগছে। তবে আমরা দৃঢ় পদক্ষেপে সামনে এগিয়ে যাচ্ছি এবং বাজেটে তারই প্রতিফলন রয়েছে যার জন্য পরপর ৪ বছর মাননীয় অর্থমন্ত্রী ঘাটতি শূন্য ভারসাম্যমূলক বাজেট পেশ করতে সক্ষম হয়েছেন। যখন কোনও বছর যা ঘাটতির আশঙ্কা করা হচ্ছে বা দেখানো হচ্ছে সেটা পূরণ হচ্ছে না এটা তো নয়। প্রতি বছরই সেটা পূরণ হচ্ছে। এবারও যে ঘাটতি দেখানো হয়েছে সেটাও পূরণের প্রতিশ্রুতি এই বাজেট বক্তব্যের মধ্যেই রয়েছে। বিরোধীপক্ষের সদস্যরা তাদের নিজস্ব দৃষ্টিভঙ্গিতে, তাদের বৃহৎ পুঁজিপতি এবং জোতদারসুলভ দৃষ্টি দিয়ে সেটা দেখতে পান না। সেই কারণে অগ্রগতির দিকগুলি আজকে যদি আমরা পর্যালোচনা না করি তাহলে রাজ্যের মানুষ হতাশ হবেন। আজকে মানুষ এগিয়ে যাচ্ছে দৃঢ়তা নিয়ে, তাই এগুলো আলোচনা করা দরকার আছে। আজকে আমরা গর্বিত যে, পশ্চিমবঙ্গ দীর্ঘদিন পর স্বল্প সঞ্চয়ে এবং সম্পদ সংগ্রহের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। আজকে মৎস্য উন্নয়ন এবং উৎপাদনে পশ্চিমবঙ্গ দিল্লি থেকে প্রাইজ নিয়ে এসেছে, প্রথম হয়েছে। ক্ষুদ্র শিল্পেও পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে। এখানে অনেক বিরোধী সদস্য বলেছেন যে, গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বাড়েনি। আমিও বলছি, বর্তমানে তাদের দারিদ্রতা নিশ্চয়ই আছে। আর এটা তো থাকবেই, কারণ যতদিন পর্যন্ত পুঁজিবাদী সামন্ততান্ত্রিক ব্যবস্থা থাকবে ততদিন এই জিনিসও থাকবে। তা সত্ত্বেও এখানে মানুষের ক্রয় ক্ষমতা কিছুটা বেড়েছে, আর এই ক্রয় ক্ষমতা বাড়ার প্রতিফলন আমরা কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্প এই যে বেড়েছে এর মধ্যে দিয়েই লক্ষ করছি। আজকে রাজ্যে ক্ষুদ্র শিল্প সংখ্যা বেড়েছে। এর মধ্যে কিছু রুগ্ন হচ্ছে না তা নয়, তবে বৃহৎ শিল্প এবং মাঝারি শিল্প যেভাবে রুগ্ন হচ্ছে তার তুলনায় এটা কম। কাজেই ক্ষুদ্র শিল্প বাড়ছে এবং তার উৎপাদনও বাড়ছে আর এইসব উৎপাদিত জিনিস যে গ্রামের মানুষ কিনছে এটা তো অস্বীকার করা যায় না। এবারে স্বাস্থ্যের জন্য পরিকল্পনা খাতে কম বরাদ্দ হয়েছে বলে ওঁরা বলেছেন।

হ্যাঁ, আর্থিক সঙ্গতি থাকলে সেটা আরও বাড়ানো যেত, কিন্তু স্বাস্থ্য ক্ষেত্রে উন্নতি হয়নি সেটা তো কথা নয়। কাজেই পশ্চিমবঙ্গে অগ্রগতির ভুল ব্যাখ্যার মাধ্যমে মানুষকে ভুল বুঝিয়ে আবার কংগ্রেস ফিরে আসবে বলে যে আশা করছেন সেটা হবে না। আমরা সেইভাবেই এগিয়ে যাচ্ছি এবং মাননীয় অর্থমন্ত্রীও সেই দৃষ্টিভঙ্গিতেই এই বাজেট তৈরি করেছেন। তাই এই বাজেটকে পুনর্বার সমর্থন করছি এবং অর্থমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 7.30 p.m. till 9.00 a.m. on Friday, the 30th March, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 30th March, 1990, at 9 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 189 Members.

[9-00 — 9-10 A.M.]

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received one notice of calling attention, namely,-

Alleged murder of a person at Lakshminathpur village in Murshidabad district on 26th March, 1990 causing panic in the locality- : Shri Mozammel Haque.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 19th April, 1990.

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনার অনুমতি নিয়ে আমার নিজের একটা অভিজ্ঞতা সম্পর্কে হাউসের একজন সদস্য হিসাবে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত পরশুদিন আমি একটা সেমিনারে আমন্ত্রণ পেয়ে গিয়েছিলাম। মাড়োয়াড়ি যুব মঞ্চের পক্ষ থেকে তাদের যিনি মডারেটর ছিলেন তিনি আমার পরিচিত, তিনি সেখানে আমাকে ডেকেছিলেন। সেমিনারের বিষয়বস্তু ছিল অযোধ্যা দি ওয়ে আউট। আমি সেমিনারে গিয়ে দেখলাম আজাদ হিন্দের এডিটর রয়েছেন, বিশ্ব হিন্দু পরিষদের লোক রয়েছেন এবং পশ্চিমবঙ্গের প্রাক্তন মন্ত্রী রয়েছেন। ইয়াসার আরাফাতকে সম্বর্ধনা দেবার পর সেমিনারে যাওয়ার সুযোগ আমার হয়েছিল। আমি যখন গেলাম, গিয়ে দেখলাম বিশ্ব হিন্দু পরিষদের একজন বক্তা বক্তব্য রাখছেন। ক্রাউডের একটা অংশ তাকে খুব সাপোর্ট করছে। অন্যান্য কথার মধ্যে তিনি বলছেন বাবর ভারতবর্ষের আক্রমনকারি, অযোধ্যা, মথুরা এবং বেনারস হিন্দুদের ফিরিয়ে দিতে হবে ইত্যাদি ইত্যাদি। আমি যখন বক্তব্য রাখতে উঠি তখন আমি তার প্রতিবাদ করি, বলি যে এই ধরনের কথা বলা উচিত নয়। অযোধ্যার ব্যাপারে বলি যে রামকে আপনারা শ্রদ্ধা করেন রামের মন্দির আপনারা তৈরি করতে পারেন কিন্তু কোনও মসজিদকে ভেঙে মন্দির বানানো ঠিক নয়। তাছাড়া রাম কোথায় জন্মগ্রহণ করেছিলেন ইতিহাসে তার কোনও প্রমাণ নেই, এটা একটা মিথ্যা। সেই জন্য রামের মন্দির একটা মসজিদ ভেঙে তৈরি করা অনুচিত হবে। বাবরি মসজিদ ভেঙে রামের মন্দির বানানো ঠিক হবে না। এই ধরনের কথা বলে বক্তব্য শেষ

করলাম। আমি যখন বক্তব্য শেষ করি তখন হাউস চলছিল। আমি সেখান থেকে চলে আসার জন্য সভাপতির অনুমতি চাই যাতে হাউসে আসতে পারি। আমি যখন ফিরি তখন কিছু লোক উঠে দাঁড়িয়ে আমাকে ঘিরে ধরে এবং বলে যে আপনি অনেক মিথ্যা কথা বলেছেন, রামের সমালোচনা করেছেন, আপনাকে যেতে দেব না আমাদের কথা শুনে উত্তর দিয়ে যেতে হবে। আমি তাদের পোলায়েটলি বলার চেষ্টা করলাম আমার হাউস চলছে, সুতরাং আমাকে চলে যেতে হবে। তখন ওরা আমাকে বললো যেতে দেব না এবং তারা আমার দিকে তেড়ে মারতে আসে। আমি যখন দেখলাম তাদের তারস্বরের সামনে কিছু করতে পারবো না তখন আমি দাঁড়িয়ে গেলাম। কারণ বেশ কিছু বিশ্ব হিন্দু পরিষদের সমর্থক আমাকে মারার জন্য তেড়ে এসেছিল। ফরচুনেটলি যারা অর্গানাইজার ছিলেন, তারা কিছুটা বাধা দেবার চেষ্টা করেছেন। সেজন্য আমাকে মারতে পারেনি। কিন্তু খুবই খারাপ কথা বলছিলেন। বিশ্ব হিন্দু পরিষদের নেতারা আমাকে কলামন্দিরের কাছে বার করে দেন। আমাকে বার করে দিয়ে দরজা বন্ধ করে দেন। পরে যখন আমি বাইরে এসেছি তখন বর্তমান কাগজের স্টাফ রিপোর্টার আমার কাছে এসে জিজ্ঞাসা করেন, কি হয়েছে? বর্তমান কাগজের রিপোর্টারকে বিশ্ব হিন্দু পরিষদের লোকেরা এ্যাসাল্ট করে। আমি এই ব্যাপারে হাউসে প্রিভিলেজ আনতে পারতাম, কারণ আমাকে বাধা দেওয়া হয়েছে। কিন্তু বিশ্ব হিন্দু পরিষদের বিরুদ্ধে প্রিভিলেজ এনে আমি ওদের গ্লোরিফাই করতে রাজি নই। আমাদের পশ্চিমবাংলায় একটা এ্যাটমোসফেয়ার আছে। আমি অনেক সেমিনারে বিভিন্ন সময়ে যাই, তারমধ্যে নন-পলিটিক্যাল সংগঠকও যেমন থাকেন তেমনি সি-পি-এম. পার্টির বিভিন্ন সেমিনারও থাকে। আমি বিভিন্ন সেমিনারে এর আগে গিয়েছি। বিভিন্ন বক্তা বিভিন্ন মতামত ব্যক্ত করেন। কিন্তু সেদিনের মতো আগে কখনও এই ধরনের ঘটনার সম্মুখীন হই নি। আমার আশঙ্কা, সাম্প্রদায়িক সংগঠনের লোকেরা এতবেশি শক্তিশালি হয়ে উঠেছে যে, আমি একজন এম.এল.এ., আমাকে হাউসে যেতে হবে এইসব বলার পরেও এই সাহস তারা রাখে এইভাবে এ্যাসাল্ট করার। আমি ভয় পেয়েছিলাম এইসব দেখে। আমাদের হাউসের নেতা সাত্তার সাহেবকে এই ঘটনা সম্বন্ধে গতদিন বলেছি। স্যার, আপনার কাছে আমি এটা বলতে চাইছি যে, এই ধরনের উগ্র সাম্প্রদায়িক শক্তি, যারা হিন্দু মুসলমানের মধ্যে ভেদ সৃষ্টি করার জন্য যেভাবে আগ্রাসি হয়ে উঠছে এটাকে প্রতিহত করা দরকার এবং এর বিরুদ্ধে নিন্দা করা দরকার। আমাদের রাজ্যে গণতান্ত্রিক মতামত প্রকাশ করার যে অধিকার আছে সেটা যাতে ক্ষুণ্ণ না হয় সেজন্য আমি আপনাকে বলবো আপনি এটা দেখবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** যে ঘটনাটা এখানে মাননীয় সৌগত রায় বললেন, আমরা কাগজে তা দেখতে পেয়েছি। আমি এর বিরুদ্ধে দ্বিধাহীন ভাষায় নিন্দা করছি এবং রাজ্য সরকারের দিক থেকে এইসব ঘটনা যাতে কম হয় ও থামানো যায় তারজন্য প্রশাসনিক ব্যবস্থা নিশ্চয়ই নেওয়া হবে। এর সঙ্গে সঙ্গে সবচেয়ে বেশি প্রয়োজন হচ্ছে জনমত সৃষ্টি করা। আমাদের সাংগঠনিক শক্তি যা আছে তাকে কাজে লাগিয়ে আমরা একত্রিত ভাবে তা নিশ্চয়ই করবো।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সৌগত রায়ের সেদিনের সংবাদটি জানবার পর আপনাকে বলার জন্য বলেছিলাম। এখন প্রশ্ন হচ্ছে এটি কোনও বিচ্ছিন্ন ঘটনা

নয়। স্যার, আপনার মনে আছে কিনা জানিনা, আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং মাননীয় মুখ্যমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে, বিশ্ব হিন্দু পরিষদের লোকেরা ডাঃ জয়নাল আবেদিনের বাড়ির সামনে একটা ক্যাম্প করেছিল। তারপর কিছুদিন যাবৎ প্রচার করে মুসলিমদের উদ্দেশ্যে যে, হয় কোরাণ ছাড়, না হয় দেশ ছাড়। এই ধরনের প্রচার স্যার, অনেকদিন ধরেই চলছিল বেলডাঙ্গা কালিতলা গ্রামে। সেখানে ঠিক একই জিনিস হচ্ছিল। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি যে, যেভাবে ওরা প্রচার করছে তাতে তো সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়ে পড়বে। বিশেষ করে পশ্চিমবাংলায় যেখানে সাম্প্রদায়িকতার ব্যাপারটা খুব কম, সেখানে যদি বিশ্ব হিন্দু পরিষদের লোকেরা এই ধরনের প্রচার করে এবং উগ্র সাম্প্রদায়িকতার ফলে যদি কেউ নিজের মতামত প্রকাশ করার পর এই ধরনের হীন চেষ্টা হয়, তাহলে আমরা কি করবো? সরকার আছেন। সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নেবেন সেটাই আপনার কাছে নিবেদন।

[9-10 — 9-20 A.M.]

স্যার, কেবল তাই নয়, বি জে পি ক্ষমতা পেয়েছে কতগুলি রাজ্যে তাতে আমাদের কোনও আপত্তি নেই। পশ্চিমবঙ্গে বেশ কিছু ভোট পেয়েছেন। কিন্তু সবচেয়ে আশ্চর্যের বিষয় যে এই বি জে পির লোক থানায় গিয়ে কোনও কমপ্লেন করে তখন থানায় যে তৎপরতা দেখা যায় তা আপনাদের দলের লোকে কমপ্লেন করলেও দেখা যায় না। সেখানে মনে হয় যে বি জে পিই যেন থানা কন্ট্রোল করছে। এইরকম একটা অবস্থা আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি। ফলে মানুষের মনে একটা প্রশ্ন জেগেছে যে, সরকারি পক্ষ এমন কি থানা কিংবা প্রশাসন তাহলে কি বি জে পির কথায় ছোটাছুটি করছেন? এতে সকলেরই মনে একটা আশঙ্কা দেখা দিয়েছে এত কেন এদের প্রতি পশ্চিমবঙ্গে ইন্টারেস্ট দেওয়া হচ্ছে। আমার বাবরি মসজিদ বা রাম মন্দির নিয়ে বলার কিছু নেই এবং এই ব্যাপারে সৌগত রায় ঠিক যাবার আগে আমার সঙ্গে পরামর্শ করেছিলেন। বাবরি মসজিদ ভাঙা বা রাম মন্দির ভাঙার ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং ওই রাজ্যের সরকার দেখবেন সেখানে আমাদের কিছু বলার নেই। ওইসব মন্দির যেগুলো ৪০০-৫০০ বছর ধরে আছে সেগুলো ভাঙাভাঙির ব্যাপারে তারাই ঠিক করবেন কিন্তু আমার মনে হয় বিধানসভাতে আমাদের একটা সর্বদলীয় সিদ্ধান্ত নেওয়া দরকার যে যারা সাম্প্রদায়িকতার বিষ ছড়াচ্ছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। মসজিদ ভেঙে মন্দির করা কিংবা মন্দির ভেঙে মসজিদ করা এটা তো ঠিক নয়। অযোধ্যা একটা ছোট জায়গা যে, সেখানে ভিত গড়ার অনেক জায়গা আছে। একটা আখরা ভেঙে সেই জমিতে ভিত গড়া হয়েছিল, ওই আখরাটির নাম নিমহি আখরা এবং সেখানেই ভিত গড়া হয়েছিল। এখন ওটা বাবরি হবে না 'রাম' হবে সেটা পরের ব্যাপার। এখন প্রধানমন্ত্রী ৪ মাস সময় নিয়েছেন, সব দলকে নিয়ে মিটমাট করার চেষ্টা করছেন, ওদের দলের লোকও আছেন। এমন কি বি জে পিও তাদের সঙ্গে যোগ দিয়েছেন। এখন রাম মন্দির এবং বাবরি মসজিদ ভাঙা নিয়ে গোটা ভারতবর্ষে রাজনীতি চলছে। যখন ওখানে ভিত্তি প্রস্তর স্থাপন করা হল তখন বি. জি. পি এবং বিশ্ব হিন্দু পরিষদ বলে ছিল যে যে হিন্দুরাষ্ট্র স্থাপন হলো। এটা অন্য রাজ্যের ব্যাপার আমরা কিছু করতে পারিনা। তবে আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে একটু দৃষ্টি দেওয়া দরকার। প্রশাসনের ক্ষেত্রে

এসব জিনিস সহ্য করা উচিত নয়। শক্ত হাতে দমন করা উচিত। সেখানে হিন্দুই হোক বা মুসলমানই হোক শক্ত হাতে এর প্রতিবাদ করতে হবে। কারণ এই জিনিস আমরা কখনো প্রশ্রয় দিই না, দেবোনা। তারজন্য আমাদের সতর্ক থাকা দরকার এবং একটা সর্বদলীয় সিদ্ধান্ত নেওয়া দরকার আছে। এই নিয়ে যে রাজনীতি চলছে তা বন্ধ করতে হবে। কারণ এই রাজনীতির ফলে গোটা ভারতবর্ষে বিপদ এসে যাবে। এই সাম্প্রদায়িকতার বিষ ছড়ালে পরে তখন কি সি পি এম কি কংগ্রেস এর সামাল দিতে পারবেন না। সুতরাং প্রশাসনিক দিক থেকে এটা দেখা দরকার। সৌগতবাবুর যে ঘটনা ঘটেছে সেটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, এটা সব জায়গাতেই হতে পারে। সেইজন্য আমার নিবেদন সর্বদলীয় লোক নিয়ে একটা রেজলিউশন নিন, কনডেমিং অল দিজ থিংস। আপনাদের সরকারি পক্ষে শচীনবাবু এবং আমাদের মন্ত্রী মহাশয় আছেন, আপনারা একটা রেজলিউশন ড্রাফট করুন এবং তৎপর একটা সিদ্ধান্ত নিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সৌগতবাবুর আক্রমণ আমি সংবাদপত্রে পড়েছি। ঘটনাটি অত্যন্ত দুঃখজনক, তেমনি উদ্বেগজনক। আমি মুর্শিদাবাদ জেলার লোক, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে মুর্শিদাবাদ সীমান্তবর্তী জেলায় এখন ক্রমে সবসময়ে সাম্প্রদায়িক কার্যকলাপ চলছে। বিগত লোকসভার নির্বাচনে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বি জে পির অভাবনীয় সাফল্য হওয়াতে এবং বি জে পি এই আর এস এস এবং বিশ্ব হিন্দু পরিষদের সঙ্গে যুক্ত হওয়ার ফলে ওখানে সাম্প্রদায়িক কার্যকলাপ ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। মুর্শিদাবাদ জেলা একটি ঐতিহ্যপূর্ণ জায়গা এখানে হাজার হাজার বছরের ইতিহাস আছে। সেই ইতিহাস এবং ঐতিহ্য ওদের হাতে কলঙ্কিত হতে চলেছে। আমরা দেখেছি যে বিগত কয়েক মাস ধরে বিভিন্ন মন্দিরের সামনে সারাদিন কির্তন এবং তার সঙ্গে সঙ্গে সাম্প্রদায়িকতার প্রচারের নামে বলা হচ্ছে 'হিন্দু তুমি জোরসে বলো হিন্দুস্থান হামারা হ্যায়।' এই সমস্ত ঘটনাগুলি ক্রমাগত বেড়েই চলেছে। গ্রামাঞ্চলের ক্ষেত্রেও দেখেছি, গ্রামাঞ্চলের যে সৌহার্দপূর্ণ পরিবেশ সেই পরিবেশ কতকগুলি কনভেনশন, রীতিনীতি হিন্দু মুসলমানদের আচার আচরণের উপর দাঁড়িয়ে আছে। সেইগুলিকে ভাঙার জন্য একটা প্রবণতা দেখা দিচ্ছে এবং একটা উগ্র সাম্প্রদায়িকতার বিষ ছড়ানো হচ্ছে। এর ফলে এমন একটা পরিবেশ সৃষ্টি হয়েছে বিভিন্ন গ্রামাঞ্চলে মুর্শিদাবাদের গ্রামাঞ্চলে তারফলে দেখা যাচ্ছে যে বিভিন্ন স্কুলেও একটা সাম্প্রদায়িকতা কাজ করছে। আমার এলাকার এমন একটি মুসলিম ছেলেকে জানি তার স্কুলে অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে, সেই ছেলেটি অনার্স এম.এ., এবং বি.এড আছে, সেই ছেলেটি স্কুলে পরীক্ষা দিয়েছিল এবং তার নামও প্যানেলে উঠেছিল সে প্রথম হয়েছিল এবং ডি.আই. সেই প্যানেল অ্যাপ্রুভ করেছিলেন। কিন্তু তার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে বি.জে.পি, আর.এস.এস. এবং বিশ্ব হিন্দু পরিষদ থেকে সুপরিকল্পিতভাবে বাধা সৃষ্টি করা হচ্ছে। স্যার, আপনি জানেন আমি পশ্চিমবঙ্গের একমাত্র এম.এল.এ. শতকরা ৬৫ ভাগ মুসলিম এলাকা থেকে নির্বাচিত। স্বভাবতই বুঝতে পারছেন যে আমার যেটা ধারনা হয়েছে বিগত ১০।১২ বছর ধরে এবং তার ও আগে পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলনের যে ঐতিহ্য এবং শ্রমজীবি মানুষেরা যখন এক হচ্ছে তখন সেটাকে ভেঙে দেবার জন্য একটা চক্রান্ত চলছে। আজকে মানুষ যখন ঐক্যবদ্ধ হচ্ছে তখন সুপরিকল্পিতভাবে একে ভেঙে দেবার বা রোধ করবার একটা চেষ্টা হচ্ছে। তবে

এর বিরুদ্ধে হিন্দু এবং মুসলমান যুবক যুবতীরা রুখে দাঁড়িয়েছে, বিশ্ব হিন্দু পরিষদের ছেলেরাও রুখে দাঁড়িয়েছে যার জন্য বড় ধরনের কোনও ঘটনা হচ্ছে না। স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলব সীমান্তবর্তী এলাকাতে এক ধরনের সাম্প্রদায়িক বিষ ছড়ানো হচ্ছে হিন্দুরাই হিন্দুদের রক্ষাকর্তা, হিন্দুস্থান হিন্দুদের জন্য এই ধরনের সব শ্লোগান আওড়ানো হচ্ছে। মুর্শিদাবাদ যদিও মুসলিম সংখ্যাগরিষ্ঠ, কিন্তু তাদের মধ্যেও একটা আতঙ্ক ঢুকে গিয়েছে। তাই আমি বলব যারা এইভাবে সাম্প্রদায়িক বিষ ছড়াচ্ছে এবং শান্তি বিঘ্নিত করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বনের জন্য সমস্ত দলকে সতর্ক দৃষ্টি রাখতে হবে এবং রাজ্য সরকারকে কড়া হাতে এর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে হবে। এবং সৌগতবাবুর উপর যে আক্রমণ সেটা রাজ্য সরকারকে অত্যন্ত কঠোরভাবে বিবেচনা করতে হবে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[9-20 — 9-30 A.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার আগে থেকে ভারতবর্ষে সাম্প্রদায়িকতার বিষ সাম্রাজ্যবাদী শক্তি ভারতবর্ষের বুকে, ভারতবর্ষের মাটিতে বপন করেছিল। আমরা আশা করেছিলাম স্বাধীনতার পর দীর্ঘদিন ধরে সাম্রাজ্যবাদী শক্তি ভারতের মাটিতে যে সাম্প্রদায়িকতার বীজ বপন করেছে তা উৎপাটিত করার জন্য এই দেশে ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু দুঃখের বিষয় স্বাধীনতার পর থেকে আজকে ৪৩ বছর ধরে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কোনও বিশেষ শক্তির মদতে ভারতের মীরাটের দাঙ্গা, গুজরাটের দাঙ্গা, হায়দ্রাবাদের দাঙ্গা সুপরিকল্পিতভাবে করা হয়েছে। ক্রমেই ভারতের রাজনীতির ভেতরে যে সাম্প্রদায়িকতার বীজ আছে তাকে উৎপাটিত করার পরিবর্তে এটাকে আরও প্রথিত করেছে স্বার্থান্বেষী মানুষেরা। এই ভারতের বুকে ভারতে শিক্ষা ক্ষেত্রে যে নীতি গ্রহণ করে এই সাম্প্রদায়িকতার বীজকে উৎপাটিত করা যায় তা দীর্ঘদিন ধরে স্বাধীনতার পর সেটা উপেক্ষিত হয়েছে। বিগত কয়েক বছর ধরে সেটা ভয়ঙ্কর থেকে আরও ভয়ঙ্করতম হয়েছে। আমরা লক্ষ্য করেছি ঐ রাম জন্মভূমি, বাবরি মসজিদকে কেন্দ্র করে, মীরাটের দাঙ্গাকে কেন্দ্র করে, বেনারসের দাঙ্গাকে কেন্দ্র করে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দাঙ্গা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অন্য রাষ্ট্র যেমন মীরাট, হায়দ্রাবাদ, এবং গুজরাটে যে দাঙ্গা হত, পশ্চিমবাংলায় সেরকম সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি। এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি বিগত ১২।১৩ বছর ধরে যেভাবে রক্ষিত হয়েছে, বামপন্থী আন্দোলন এবং বামপন্থী চিন্তা ধারার মধ্যে দিয়ে তা ভারতবর্ষের সর্বত্র স্বীকৃত। কিন্তু অতি অধুনাকালে আমরা লক্ষ্য করছি সতীদাহকে কেন্দ্র করে রাজস্থানে, যেভাবে উত্তাল, যখন অন্য রাজ্যেও উত্তাল পশ্চিমবাংলাতেও দেখা যাচ্ছে সতীদাহর ঘটনাকে নিয়ে আসার চেষ্টা করা হয়েছে। কোনও কোনও সংগঠন এটাতে মদত দিয়েছে, কাজেই এটা আরও ভালোভাবে বিহিত করা প্রয়োজন আছে এবং এটাকে রাজনৈতিকভাবে এবং নীতিগত রাজনৈতিকভাবে, তাছাড়া সমস্ত রাজনৈতিক দল এটাকে গ্রহণ করে এর মোকাবিলা করার প্রয়োজন আছে বলে আমি মনেকরি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় একটা সেমিনারে বক্তব্য রাখার জন্য যেভাবে তাকে একটা জঘন্য আক্রমণের শিকার হতে হয়েছে তা নিন্দা না করে পারছি না। সেই সঙ্গে এই কথা বলতে চাই মাননীয় সদস্য,

আমাদের সাত্তার সাহেব যে প্রস্তাব রেখেছেন, এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রস্তাব নিয়ে আমাদের মাননীয় চীফ হুইপের নেতৃত্বে একটা প্রস্তাব আসুক যে এই বিধানসভাতে আজকে গ্রহণ করা হোক। এই সঙ্গে বলতে চাই যে ভারতবর্ষের ভিতর যে গভীর ষড়যন্ত্র হচ্ছে এই মৌলবাদী এবং সাম্প্রদায়িক শক্তি তারা ভারতবর্ষের মধ্যে এই সাম্প্রদায়িকতাকে টেনে নিয়ে আসবার চেষ্টা করা হয়েছে। পশ্চিমবাংলা গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান। সেখানে এই ঘটনা সে সম্বন্ধে আমাদের সবাইকে হুঁশিয়ার থাকতে হবে। এবং যারা এইসব কাজ করছেন তাদের বিরুদ্ধে সরকারকে অর্থাৎ আমাদের বামফ্রন্ট সরকারকে যথোচিত ব্যবস্থা নিতে হবে। এই হলো একদিক। আর একদিক হলো দলমত নির্বিশেষে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে জনগণের সম্মিলিত প্রচেষ্টায় আমাদের প্রচারাভিযান চালাতে হবে। সাম্প্রদায়িক শক্তিকে সমূলে ভারতবর্ষের মাটি থেকে উৎপাটিত করতে হবে এবং তারজন্য সকলকে প্রচেষ্টা করতে হবে। আমি পরিশেষে এই কথা বলতে চাই যে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয়, তিনি যে সুন্দরভাবে প্রতিবাদ জানিয়েছেন তারজন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয়, এখানে বিধানসভায় আমাদের সামনে যে প্রস্তাব রেখেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে, আজকে বিশ্ব হিন্দু পরিষদ এবং বি.জে.পি. তারা এমনভাবে সমস্ত জায়গায় বিচ্ছিন্নতাবাদের একটা চক্রান্ত তুলছে। আমার এলাকা খেজুরি, অর্থাৎ আমি যে বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত, সেখানে তফসিলি এবং আদিবাসিরা বাস করেন। আমি প্রায় ৯৫ ভাগ ভোটে জিতেছি, তফসিলি এবং আদিবাসিদের নিয়ে, সেখানে দেখছি যেতারা তফসিলি এবং আদিবাসিদের মধ্যে একটা বিচ্ছিন্ন ভাব জাগিয়ে তুলছে এবং বর্তমান সরকারের নিন্দা করছে। তফসিলি এবং আদিবাসিদের মধ্যে একটা ভাব জাগাচ্ছে যে বর্তমান সরকার তাদের জন্য কিছু করছেন না। তারা একটা এইরকম ধারনা তাদের মধ্যে জাগিয়ে তুলছে এবং জাগিয়ে তুলে তারা তাদের কে বিচ্ছিন্ন করে দেবার চেষ্টা করছে। যাতে তারা বি.জে.পি হয়ে যায়। তারা বি.জে.পি. দলে যোগ দিলে বি.জে.পির শক্তি বেড়ে যায়। আজকে শুধু খেজুরি থানায় নয়, মেদিনীপুর জেলায় নয়, সারা পশ্চিমবঙ্গে এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। আমি তফসিলি সংগঠনের সঙ্গে জড়িত। জলপাইগুড়ি, শিলিগুড়ি এলাকার কিছু কিছু জায়গায় যেখানে তফসিলি সংগঠন রয়েছে সেখানে এইরকম ধরনের বিচ্ছিন্নতাবাদকে জাগিয়ে তোলার একটা চেষ্টা করছে বিভিন্ন জায়গায় বিভিন্নরকমের নিন্দা করে। কোথাও সরকারি শাসনযন্ত্রের নিন্দা করছে, কোথাও সোসালিজমের নিন্দা, কোথাও কমিউনিজমের নিন্দা করে সাধারণ মানুষের মনে একটা বিরূপ মনোভাব জাগিয়ে তোলার চেষ্টা করছে এবং তফসিলি, আদিবাসি সম্প্রদায়ের মানুষের মধ্যে এই বিরূপ মনোভাব জাগিয়ে তোলার চেষ্টা করছে। তাদেরকে সমাজ থেকে বিচ্ছিন্ন করে ফেলবার চেষ্টা করছে এবং তাদেরকে সমস্ত চেতনাযুক্ত মানুষের কাছ থেকে সরিয়ে নিয়ে যাবার চক্রান্ত করছে। তফসিলি, আদিবাসিদের ক্ষেত্রে এটা একটা বিরাট বিপর্যয়ের কারণ হয়ে দাড়িয়েছে। আমি তাই মাননীয় সদস্যদের কাছে এই বক্তব্য রাখছি যে, আজকে তফসিলি ও আদিবাসি সমাজের ক্ষেত্রে এটা একটা দারুন বিপর্যয়ের কারণ হয়ে দাঁড়িয়েছে। সেইজন্য সর্বসম্মতিক্রমে বিধানসভায় নিন্দা প্রস্তাব

নিশ্চয় আনা দরকার বলে আমি মনেকরি। আমি আমাদের দল সোসালিষ্ট পার্টির পক্ষ থেকে, তফসিলি আদিবাসি শ্রেণীর পক্ষ থেকে বিশেষ ভাবে আবেদন রাখছি যে, সর্বসম্মতিক্রমে একটা নিন্দা প্রস্তাব এখান থেকে গ্রহণ করা হোক এবং এই বিষয়ে কি করা উচিত সেটা সরকার চিন্তা করে দেখুন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দেরিতে এসেছি। তাই কি প্রস্তাব উঠেছে সেটা আমি ঠিক জানি না।

**মিঃ স্পিকার :** মিঃ সরকার, কোনও প্রস্তাব নয় দেয়ার ইজ নো রেজলিউসন কোনও প্রস্তাব মুভ করা হয়নি। মাননীয় সদস্য সৌগত রায় একটা সেমিনার করতে গিয়েছিলেন। সেখানে বিশেষ এক দলের সঙ্গে যুক্ত দর্শকরা ওনাকে বাধা দিয়েছে, হেরাস করেছে, নানারকম অশালীন ব্যবহার করেছে। এই নিয়ে উনি বলেছেন। অ্যাসেম্বলিতে আসার পথেও বাধা দিয়েছিল। এটা উনি উল্লেখ করেছেন। এর রিঅ্যাকশনের উপর মেম্বাররা বক্তব্য রেখেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বিষয়টি উত্থাপিত হয়েছে—এই ধরনের যদি কোনও সাম্প্রদায়িক মানসিকতা নিয়ে আক্রমণ হয় তাহলে সেটা নিশ্চয় নিন্দনীয় এবং এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সব সময়ই একটা ঐক্যবদ্ধ প্রয়াস নেওয়া দরকার। আজকে আমরা লক্ষ্য করে দেখছি যে, সাম্প্রদায়িকতা দিনের পর দিন মাথা চাড়া দিয়ে উঠছে। এই ধরনের সাম্প্রদায়িক মানসিকতা নিয়ে যদি কোনওরকম আক্রমণ আসে তাহলে সেটার নিন্দা অবশ্যই করা দরকার। এইটুকুই আমি বলছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় সদস্য সৌগত রায় উল্লেখ পর্বে যেটা উল্লেখ করলেন সেটা খুবই উদ্বেগের বিষয়। বিশ্ব হিন্দু পরিষদ এবং অন্যান্য শ্রেণীর লোকেরা তার উপর হামলা করেছে। উনি কলামন্দিরে একটি সেমিনারে গিয়েছিলেন। কলামন্দিরের মতো জায়গায় তার উপর হামলা হয়েছে। কলকাতা শহরের বুকে যদি এইরকম অবস্থা হয় তাহলে অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একবার চিন্তা করে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রের মৌলিক জিনিস হচ্ছে মত প্রকাশের স্বাধীনতা। তাহলে কি কেউ স্বাধীনভাবে মত প্রকাশ করতে পারবে না? যার যা খুশী, হামলা, অত্যাচার চালিয়ে যাবে? রামচন্দ্র কবে, কোথায়, কখন জন্মেছিলেন তাই নিয়ে ডঃ সুনীতি চট্টোপাধ্যায় থেকে আরম্ভ করে অনেকেই অনেকরকম মত প্রকাশ করেছেন। এইরকম হলে তো কেউ মত প্রকাশই করতে পারবে না। জোর করে ফ্যাসিবাদ কায়েম করার জন্য কণ্ঠ স্তব্ধ করবার চেষ্টা করা হবে? বামফ্রন্টের সঙ্গে আমাদের মতভেদ আছে ঠিকই। কিন্তু এর আগে বি.জে.পি.র কোনও এক নেতা মন্তব্য করেছিলেন, দেখলাম, "জ্যোতি বসুকে এই লাল কৌপিন বস্ত্র পরাব, রামশিলা পূজো করতে বাধ্য করব।" এই যদি টেনডেন্সি হয় তাহলে সবারই এর নিন্দা করা উচিত এবং এর বিরুদ্ধে সোচ্চার হওয়া উচিত এবং এই ব্যাপারে সক্রিয় ভূমিকা নেওয়া উচিত। আমি শ্রী সৌগত রায়ের উপর হামলার তীব্র নিন্দা করছি।

[9-30 — 9-40 A.M.]

**Mr. Speaker :** Honourable Members, what happened to Shri Saugata Roy was most unfortunate. I would only caution the honourable

members that in future when they participate in any seminar and programme they should be cautious and verify the credentials of the organisation where they are going. They should not readily accept to participate in any seminar and programme any where and everywhere because there are various organisations and various types of people and you may not know where you are going and what company you will have. It is advisable that you should first ascertain who are the organizers, what are their credentials, whether their seminar is a free forum, whether you will be in a position to express your opinion freely, whether the audience who will be there will be in a position to accept your opinion. That is one condition. The other thing is that in this Assembly we have on several occasions in the past passed resolutions against communal activities, against communalism. We are proud of our State. We are proud of this Assembly. We have repeatedly taken stands against communalism, against sectarianism, regionalism and separatism. To all these things West Bengal is giving a lead to all India issues. We are passing through a very critical phase in this country. It is the responsibility of all members irrespective of political colours to be cautious. There is Hindu communalism, there is Muslim communalism. There are so many different branches of communalism. We have found it in the Saha Banu issue where a very militant branch of Muslim communalism caused rampant demonstrations across the country. We found it because it was then unfortanate that the Government of a certain period took a certain stand with which we did not agree. But then we face the situation as a progressive people. We faced odds and we faced humiliation. I personally had to face this on several occasions. But we stick to our stand and we support what we believe is correct and true. I feel that every progressive minded, democratic minded, secullar minded person should stand by his own views rigidly and stick to it. Next thing is that in our State there are groups, there are Hindu groups, Muslim groups, there are different linguistic groups, there are certain tribal groups, there are certain groups posing as religious groups who are carrying on various activities. There are certain political groups who claimed as secular but are supporting subversive activities. This is very unfortunate. That is very unfortunate. So, all of us have to be cautious. We all have to combine ourselves into one platform, a secular and a broad minded platform which should be only in the interest of the people irrespective of caste, creed and sects, language, religion and province, whatever it may be. It is only in the interest of our State and the country that we should raise our heads against these things that are going in our country. We condemn what has happened to honourable Member, Shri Saugata Roy. I am sure, in future all of us will be very

cautious and carry on relentless campaign against that in our country.

Thank you.

Now General discussion on Budget. I call upon Shri Saugata Roy to initiate the discussion.

## GENERAL DISCUSSION ON BUDGET

[9-40 — 9-50 A.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট বিতর্কের তৃতীয় দিনে বলতে উঠে আমি প্রথমেই বলব যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট প্রস্তাবের আমি বিরোধিতা করছি। আজকে এটা মনে রাখা দরকার যে, যেটা মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন যে এই বাজেট তৈরি হয়েছে নতুন কেন্দ্রীয় সরকারের কেন্দ্রীয় বাজেটের ছায়ায় তার ৭ দিন পরে। স্যার, যে কেন্দ্রীয় বাজেট তৈরি হয়েছে তা একটা জনবিরোধি বাজেট। জনগনের উপর ট্যাকসের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে ১৭৯০ কোটি টাকার। নতুন কেন্দ্রীয় বাজেটের ফলে প্রতিটি জিনিসের দাম বাড়বে। তার কারণ পেট্রল এবং ডিজেল যদি ক্ষতিগ্রস্ত হয়, যদি তার দাম বাড়ে তাহলে দেশের পরিবহণ ব্যবস্থার দাম বেড়ে যায় এবং তারফলে প্রতিটি জিনিসের দাম বাড়ে। এই নতুন কেন্দ্রীয় বাজেটের ফলে শিল্পে যে একটা উৎসাহ-ব্যঞ্জক অবস্থা সারা দেশে ছিল, শিল্পের সেই অবস্থা ক্ষতিগ্রস্ত হবে। এই নতুন কেন্দ্রীয় বাজেটের ফলে পোষ্টাল আর্টিকেলস-এর দাম বাড়বে। কমবে একমাত্র সোনার দাম। আমরা আশা করেছিলাম যে, এই জনবিরোধি প্রস্তাবগুলিকে অর্থমন্ত্রী, আমাদের রাজ্যের অর্থমন্ত্রী তীব্র ভাষায় সমালোচনা করবেন। কিন্তু তার বক্তৃতার ভাষায় এই তীব্র সমালোচনা দেখতে পেলাম না। সম্ভবত আমাদের মুখ্যমন্ত্রী ঠিক বাজেটের পরের দিনই বলেছিলেন যে, কেন্দ্রীয় বাজেট হচ্ছে প্রগতিশীল পেট্রলের দাম বাড়া প্রগতিশীল, ডিজেলের দাম বাড়া প্রগতিশীল, পোষ্টকার্ডের দাম বাড়া প্রগতিশীল তাই আমাদের অর্থমন্ত্রী কেন্দ্রীয় বাজেটকে সমালোচনা করতে পারেন নি। আমি এখন কেন্দ্রীয় বাজেটের সম্পর্কে না থেকে রাজ্য বাজেটের ব্যাপারে আসতে চাই। স্যার, রাজ্য বাজেট সম্পর্কে একটি সংবাদপত্রে একজন সুন্দর মন্তব্য করেছেন, 'দিস ইজ এ বাজেট উইথ নো টিথ।' এটা এমনই একটা বাজেট যার কোনও দাঁত নেই, কোনও জায়গাকেই এটা দাঁতে কাটে নি। আমরা ছোটবেলায় কেমিষ্ট্রিতে পড়েছিলাম, অক্সিজেনের ধর্ম, অক্সিজেন হচ্ছে কলারলেস, ওডরলেস এবং টেষ্টলেস। এই বাজেটও হচ্ছে সেইরকম কালারলেস, বর্ণহীন, গন্ধহীন এবং স্বাদহীন। এই বাজেট আমাদের নতুন কিছু দিচ্ছে না। স্যার, এই বাজেট বরঞ্চ আমরা এমন কিছু লক্ষ করছি যা উদ্বেগজনক। এই বাজেটে রেভিনিউ বা রাজস্ব খাতে ব্যয় বেড়ে গেছে। রেভিনিউ খাতে ব্যয় ছিল ১৯৮৭-৮৮ সালে ৩ হাজার ২৭ কোটি টাকা, সেই রেভিনিউ খাতে ১৯৮৯-৯০ সালে রিভাইজড ব্যয় ছিল ৪ হাজার ২২৭ কোটি টাকা। আবার সেই রাজস্ব খাতেই খরচ হচ্ছে ৫ হাজার ৬১৫ কোটি টাকা। তার মানে প্রায় ১৪শো কোটি টাকার রাজস্ব খাতে ব্যয় বেড়েছে। স্যার, আপনি জানেন রাজস্ব খাতের যে ব্যয় সেটা রাজ্যের উন্নয়ন বহির্ভূত ব্যয়, সেটা রাজ্যে সরকার পরিচালনায় ব্যবহৃত হয়। সুতরাং এই ব্যয় বাড়ার লক্ষণ কি? এই ব্যয় বাড়ার লক্ষণ হচ্ছে, এই বাজেট উন্নয়ন বিরোধি বাজেট। স্যার, যদি আপনি তুলনা করে দেখেন, তাহলে দেখবেন যে, ক্যাপিটল এক্সপেনডিচার সে তুলনায় কমেছে।

যেখানে মূলধন তৈরি হবে, সেখানে কমেছে। ৮৯-৯০ সালে যেখানে ৯৯১.১৬ কোটি টাকা ছিল, সেখানে সেটা ৯০-৯১ সালে কমে ৯৭৪.৮৪ কোটি টাকায় দাঁড়িয়েছে। তার মানে আসল ব্যাপার হচ্ছে, রেভিনিউ বাজেট এক্সপেনডিচার কম করে ক্যাপিটল এক্সপেনডিচার বাড়ানো উচিত। অথচ এখানে ঠিক উল্টোটা হয়েছে, ক্যাপিটল এক্সপেনডিচার কমেছে। যদি লোন ছেড়েও দিই, শুধু জেনারেল সার্ভিস, সোসাল সার্ভিস এবং ইকনমিক সার্ভিস ধরি তাহলেও দেখব যে, খুব অল্পই ক্যাপিটল এক্সপেনডিচার বেড়েছে, যেখানে ১৪০০ কোটি টাকা বেড়েছে রাজস্ব খাতে। উনি বলছেন, ৭১৯ কোটি টাকা চলে যাচ্ছে পে কমিশনের বরাদ্দ মেটাতে। আর এই তিনটে সার্ভিসের জন্য বেড়েছে মাত্র ৫ কোটি টাকা। তার মানে ৪৫১ কোটি টাকা থেকে বেড়ে ৪৫৬ কোটি টাকায় দাঁড়াচ্ছে। আসলে রাজ্যের উন্নয়নের স্বার্থে যে বিনিয়োগ করা দরকার ছিল, যেখানে বাজেটে নতুন টাকা দেওয়া দরকার ছিল সেখানে দেয় ব্যয় প্রায় বৃদ্ধি পায় নিই বলা চলে। কারণ যদি ইনফ্লেসন ধরি তাহলে এটা অলমোস্ট নেগেটিভ গ্রোথ আপনি বলতে পারেন। স্যার আরও মজার ব্যাপার হচ্ছে, এই রাজ্যে মন্ত্রী দাবি করেন যে ট্যাক্স রেভিনিও আমাদের বেড়েছে, এটা ঠিক, আপনি যদি হিসাব দেখেন তুলনা মূলকভাবে বেড়েছে। সেলস ট্যাক্স কালেকশন, একসাইজ ডিউটি কালেকশন, অক্টরয় কালেকশন তুলনামূলক ভাবে বেড়েছে। কিন্তু আপনি যদি দুটো তুলনা করেন, রাজ্যের মোট টাকা কোথা থেকে আসছে ক্যাপিট্যাল রিসিটের তুলনায় রেভিনিউ রিসিটের যদি একটা হিসাব দেখি তাহলে দেখতে পাবো, ডিফারেন্ট ফর্ম অব লোন্স থেকে এটা আসছে। বিভিন্ন জায়গা থেকে যে লোন আসছে, সেখানে দেখছি, ক্যাপিট্যাল ১৯৮৯-৯০ সালে ১৪২৩.৩৭ কোটি টাকা আর ১৯৯০-৯১ সালে ক্যাপিট্যাল রিসিট, রাজস্ব খাতে আদায় হয়েছে ১৯৬৮ কোটি ৫৪ লক্ষ টাকা, তার মানে ৫৬৫ কোটি টাকা ক্যাপিট্যাল রিসিটে বেড়েছে, সেখানে রেভিনিউ রিসিটে রাজস্বখাতে আয় বেড়েছে মাত্র ৪২৮ কোটি টাকা। তার মানে যে পরিমান লোন বেড়েছে সেই পরিমান আমাদের রাজস্ব আদায় বাড়েনি। স্টেট ট্যাক্স, নন-ট্যাক্স রেভিনিও যেটা আসে, সেটা এবং স্টেটের শেয়ার কেন্দ্র থেকে আমরা যা পাই, সেটা আসে এবং সেখানে আমরা দেখছি ১৯৮৯-৯০ সালের তুলনায় ১৯৯০-৯১ সালে ৪২৮ কোটি টাকা বেড়েছে, এই রাজ্যে রাজস্ব খাতে ব্যয়ও প্রচুর পরিমাণে বাড়ছে। যে পরিমান ব্যয় বেড়েছে, সেটা আদায় থেকে নয়, লোন থেকেই বেড়েছে। সেন্ট্রাল লোন যদি দেখেন, কিভাবে আমাদের ঋণের বোঝা বেড়ে যাচ্ছে—সেন্ট্রাল লোন ছিল ১৯৮৯-৯০ সালে ৯১৪.১৬ কোটি টাকা, সেখানে ১৯৯০-৯১ সালে সেন্ট্রাল লোন দাঁড়িয়েছে ১০৩১ কোটি ১১ লক্ষ টাকা। তার মানে সেন্ট্রাল লোন আমরা দেখছি ১০০ কোটি টাকা বেড়েছে। ১৯৯০-৯১ সালে তাহলে কি চিত্র দাঁড়ালো? অনুৎপাদক খাতে এই ব্যয় বেড়েছে। এই রাজ্যে ট্যাক্স আদায় যেভাবে বাড়ছে, তার তুলনায় কেন্দ্রীয় লোনও বাড়ছে। মাননীয় অর্থমন্ত্রী, উনি একজন অর্থনীতিবীদ উনি ওর বক্তৃতায় এক জায়গায় বলেছিলেন, দেশ যদি বাইরে থেকে লোন নেয়, তাহলে দেশ দেউলেপনার ভেতর চলে যাবে, সেটা বিপদজনক। প্রব্লেম হচ্ছে এক্সটারনাল প্রবলেম এবং এর ফলে আমরা ডেট ট্রাপে পড়ে যাবেন। এরফলে এই রাজ্য ঋণের জালে জড়িয়ে পড়ছে, বাজারে লোন বাড়ছে। মনে রাখবেন এই যে হিসাব আমি দিচ্ছি, এইগুলো কিন্তু পাবলিক আন্ডারটেকিং লোন - ডব্লিউ.বি.এস.ই.বি. সি.এম.ডি.এ., দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড, ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল হাউজিং বোর্ড, তারা বাজার থেকে বারো করে,

সেটা এই হিসাবে নেই। তারফলে শুধু রাজ্যের প্রত্যক্ষ ভাবে কেন্দ্রীয় লোন বেড়ে যাচ্ছে এবং রাজ্য দেউলিয়া অবস্থায় চলে যাচ্ছে। সেইজন্য মন্ত্রী যে জিরো ডেফিসিট বাজেট এর কথা বলেন, সেই জিরো ডেফিসিট বাজেট একটা ভুয়া কথা হয়ে যাচ্ছে। রাজ্য পুরোপুরি কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে, এইরকম একটা অবস্থার সৃষ্টি করছে। আমি একটু বলি, মন্ত্রী নিজে স্বীকার করেছেন যে এই বছর খরচ কোথাও কোথাও বেড়েছে। উনি ট্যাক্স কিছু বাড়িয়েছেন। ৭১৯ কোটি টাকা পে কমিশনের জন্য দিতে হবে আর কোথায়, ঐ স্টেট প্ল্যানে এবার উনি প্ল্যানটাকে বাড়িয়েছেন, ২০০ কোটি টাকা হবে, এবং স্টেটের শেয়ার ৮২৪ কোটি টাকা হয়ে দাঁড়িয়েছে এবং এরসঙ্গে উনি কিছু স্কীম ঘোষণা করেছেন, যার পরিমাণ হচ্ছে ৩০ কোটি টাকা। তাহলে এই মোট ডেফিসিট কত আসলে? মোট ডেফিসিট হলো ৪৬৯ কোটি টাকা। এটাই স্যার, মনে রাখবেন, রিয়েল ডেফিসিট অফ দিজ বাজেট ইজ ৪৬৯ কোটি টাকা, যেটা মাননীয় অর্থমন্ত্রী তার নিজের বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন। উনি একটা হিসাব দিয়েছেন এই ডেফিসিট উনি কিভাবে মেক-আপ করবেন। একটা হচ্ছে, ইকনমিক ড্রাইভ, উনি রাজ্য সরকারের খরচ কমাবেন। এই প্রশ্ন আগেও উঠেছে, আমি আর রিপিট করতে চাই না। হেলিকপ্টার কেনা, রাজভবন সারানো, দিল্লির বাড়ি কেনা এগুলি ইকনমিক ড্রাইভের মধ্যে পড়ে কিনা আমি জানি না, কিন্তু উনি বলেছেন খরচ নাকি ২৬ কোটি টাকা কমাবেন। আর উনি কি বলেছেন এটা খুব মজার ব্যাপার, উনি বলেছেন রি-সিডিউলিং অফ লোনস কেন্দ্রের বন্ধু সরকারকে বলে ঋণগুলি পিছিয়ে দিয়ে ১৯০ কোটি টাকা পাবেন, যদিও আমি কোথাও কোনও ডকুমেন্ট দেখিনি যে কেন্দ্র এই রি-সিডিউলিং-এ রাজি হয়েছেন। ১৯০ কোটি টাকা কেন্দ্র রি-সিডিউলিং করতে রাজি নাও হতে পারেন। দ্বিতীয়ত, উনি বক্রেশ্বরের কথা বলেছেন, যারজন্য উনি গতবারে ৯১ কোটি টাকা রেখেছিলেন, সেই বক্রেশ্বরের জন্য তিনি ১৩৪ কোটি টাকা পাবেন। বক্রেশ্বরের জন্য সোভিয়েত ঋণ দেবে, আরিফ মহম্মদের সঙ্গে নাকি এইরকম কথা হয়েছে, আমি কাগজে পড়েছি। কিন্তু ১৩৪ কোটি টাকা বক্রেশ্বরের জন্য এই হিসাব উনি কোথা থেকে পেলেন, যদি উনি আমাকে জানান তাহলে আমি আনন্দিত হব। আমার ধারনা এইরকম কোনও কংক্রিট হিসাব উনি পাননি। আর উনি বলেছেন পে-কমিশন টাকা দেবেন ৭১৯ কোটি টাকা, তার মধ্যে ৯৪ কোটি টাকা স্মল সেভিংস থেকে উনি তুলে নেবেন। সেখানে উনি যদি পারেন ভাল, যদিও স্মল সেভিংস কমপালসারি নয়। উনি যদি কাম্পেন করে তুলতে পারেন, তুলবেন। তারফলে উনি ৪৪৪ কোটি টাকা তুলবেন আর উনি বাড়তি ট্যাক্স করেছেন মাত্র ২৫ কোটি টাকা। আমি দেখছি, ৪৬৯ কোটি টাকার যে ডেফিসিট সেই ডেফিসিট মেক-আপ হচ্ছে পুরো হাইপোথেটিক্যাল বেসিসের উপর, যে কেন্দ্র কিছু লোন ছাড় দেবে, বক্রেশ্বরের জন্য কিছু টাকা পাবেন এবং বোধ হয় ওনাকে পে-কমিশন কিছু টাকা দেবেন, তার থেকে উনি স্মল সেভিংস-এ আনতে পারবেন। সুতরাং এটা বাজেট এসটিমেট নয়, স্পেকুলেশন হচ্ছে, এটা বাজেট এস্টিমেট হচ্ছে না। এবার আমি নতুন ট্যাকসের কথায় আসি। আমি আদায়ের দিকে বেশি জোর দিচ্ছি, তারপর খরচের ব্যাপারে আলোচনা করবো। নতুন ট্যাকসের ব্যাপারে আপনারা দেখবেন, উনি প্রতিবারই বাড়তি ট্যাক্স কম করছেন, কারণ অন্যদিকে বার্ডেন চাপিয়ে রেখেছেন। ওনার ট্যাক্স বোধ হয় স্যাচুরেশন পয়েন্টে পৌঁছে যাচ্ছে। আপনি দেখবেন, ১৯৮৯-৯০ সালে নতুন ট্যাক্স হয়েছিল ৭৯ কোটি টাকা এবং আমি যদি ভুল না করে থাকি, তার আগের বছরে নতুন ট্যাক্স হয়েছিল ৫৬

কোটি টাকা। এবারে নতুন ট্যাক্স কত হয়েছে? ২৫ কোটি টাকা। সুতরাং অ্যাপারেন্টলি খবরের কাগজেরা যখন লিখবেন তখন লিখবেন নিউ ট্যাক্স প্রোপজ্যাল ফর রুপিস ২৫ কোটি। কিন্তু এটা মনে রাখবেন কনসাইনমেন্ট ট্যাক্স গত বছরে উনি ৩০ কোটি টাকা করেছিলেন। সেই কনসাইনমেন্ট ট্যাক্সের মূল বার্ডেন এ বছর সাধারণ লোকের উপর আসবে এবং উনি গত বছর প্রফেশন্যাল ট্যাক্স যা বাড়িয়েছেন, আমার মতন লোক যারা কলেজে চাকরি করেন তাদের প্রফেশন্যাল ট্যাক্স দিতে হয় এবং সেটা রয়ে গেছে। এছাড়া ট্যাক্স প্রোপজ্যালে কোনও নতুনত্ব নেই। প্রতিবার দেখেছি, থোড় বড়ি খাড়া, খাড়া বড়ি থোড়। একই আইটেমগুলোকে ঘুরিয়ে ঘুরিয়ে ট্যাক্স বসানো হচ্ছে। ট্যাক্স বেসকে ওয়াইডেন করার চেষ্টা নেই, একই প্রচেষ্টা রয়ে গেছে। আমি আপনাকে পড়ে শোনাই, ইন্ডিয়ান মেড ফরেন লিকার আপনি জানেন এটা বোধ হয় খুব একটা কনফিউসিং নাম দেশি হুইস্কি এগুলিকে ইন্ডিয়ান মেড ফরেন লিকার বলে তাতে ৪ কোটি টাকা গতবারে তুলেছিলেন, এবারে তিনি ৬ কোটি টাকা তুলবেন। আর গতবারে তুলেছিলেন সুজ, ককারি আর এয়ার-কন্ডিশনারের উপর, এবার উনি সেই জায়গায় ওয়াশিং মেশিন, ভেপার লাম্পের উপর থেকে তুলবেন। সুতরাং কনজিউমার ডিউরেবেলসের উপর ট্যাক্স কনফাইন রয়েছে এবং এবার আবার উনি হোটেলে ফিরে এসেছেন। ভি.সি.পি এবং ভি.সি.আরের উপর, ঘোড়ার বেটিং-এর উপর এবং হোটেল থেকে উনি ৫ কোটি টাকা তুলবেন। এখানে ২টি ট্যাক্সের উপর আমার আপত্তি আছে। প্রথমত স্ট্যাম্প ডিউটিতে নিশ্চয়ই অনেক টাকা ফাঁকি হয়। উনি বলেছেন এই স্ট্যাম্প ডিউটির উপর ট্যাক্স চেঞ্জ করে ১০ কোটি টাকা তুলবেন। আমার নিজের ধারনা ওনার পক্ষে এই স্ট্যাম্প ডিউটির উপর ১০ কোটি টাকা তোলা মুসকিল হবে। সেই স্ট্যাম্প ডিউটিতে কারা ক্ষতিগ্রস্ত হবে? যারা বড় বড় সম্পত্তি ইন্টারচেঞ্জ করছে তারা নয়, গ্রামের গরিব মানুষ যারা জমি বিক্রি করছে তারা এই স্ট্যাম্প ডিউটিতে ক্ষতিগ্রস্ত হবে। বড় বড় লোকেরা প্রপার্টি ট্রানজাক্সনের জন্য সলিসিটারের মাধ্যমে নানা কায়দায় স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেবে। শহরের মধ্যবিত্ত একটা ছোট ফ্ল্যাট কেনবার সময় ক্ষতিগ্রস্ত হবে। এটা মধ্যবিত্ত বিরোধী বাজেট হয়েছে। আজকে মধ্যবিত্তরা এমন অবস্থায় এসেছে যে, তারা বাড়ি করতে পারছে না, যার জন্য ছোট ফ্ল্যাট কিনছে এবং এই ছোট ফ্ল্যাট কেনার উপরও স্ট্যাম্প ডিউটি পড়ছে। হাইরাইজ বিল্ডিংয়ে নূতন ট্যাক্স করছেন। হাই রাইজ বিল্ডিংয়ে শুধু কি টাটা, বিড়লারাই থাকেন, হাইরাইজ বিল্ডিং-এ অনেক মধ্যবিত্তও থাকেন। তারা ব্যাঙ্ক, অফিস এবং কো-অপারেটিভ থেকে লোন করে কেনে, তারফলে স্ট্যাম্প ডিউটি হাইরাইজ বিল্ডিংয়ের উপর পড়ছে এবং এই ট্যাক্স বসার ফলে মধ্যবিত্তরা আরও অসুবিধায় পড়বেন। আরও ফরম্যালেটিসের মধ্যে যেতে হবে, আমি যেটা আগে বলেছিলাম। এটাতে কোনও নূতনত্ব নেই, এবারে ট্যাক্স প্রোপোজালের মধ্যে কোনও নূতন প্রোজেক্টের কথা নেই। সেখানে আমি আপনাকে একটা কথা বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় বোধ হয় একটা কনসট্রেনটের মধ্যে থাকেন ...

[9-50 — 10-00 A.M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি তো গতকাল এই কথাগুলি টি.ভিতে বলেছেন।

[10-00 — 10-10 A.M.]

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ, আজকেও বলছি। আপনি তাহলে টি.ভি দেখেন? স্যার, আমার

মনে হচ্ছে কোথাও একটা কনসট্রেন্ট হয়ে আছে। আমরা যারা কাছে থাকি তারা ক'জন ইনোভেটিভনেস ফাইনান্স মিনিষ্টারকে মনে রাখি? একজন ফাইনান্স মিনিস্টার ছিলেন লুড উইক, যিনি যুদ্ধের পর ওয়েস্ট জার্মানিকে ঢেলে সাজাতে গিয়ে নূতন পদক্ষেপ নিয়েছিলেন আর আমাদের দেশের টি.টি. কৃষ্ণমাচারী, পরে ওর সঙ্গে গন্ডোগোল হয়েছিল কিন্তু ফাইনান্স মিনিস্টার হিসাবে ইনোভেটিভনেস নিয়েছেন। আমি আশা করেছিলাম আমাদের অর্থমন্ত্রী মহাশয় রাজ্য সরকারের নূতন স্কীম এ্যানাউন্স করার ক্ষেত্রে উনি কিছু ইনোভেটিভনেস দেখাবেন, কিন্তু দেখুন স্যাডলি উনি কিছু ইনোভেটিভনেস দেখাতে পারেন নি। পালট্রি এ্যামাউন্স নিয়ে স্ট্রং স্কীম নেই। উনি কি করেছেন? ৩০ কোটি টাকার নূতন স্কীম করেছেন, ওয়াটার সাপ্লাই ইন প্রবলেম ভিলেজ সেখানে ১০ কোটি দিয়েছেন। আপনি জানেন স্যার, টেকনোলজি মিশন ওয়াটার সাপ্লাইয়ের কাজ করেছিল. উনি সেই টেকনোলজি মিশনকে ১০ কোটি টাকা দিয়েছেন। এটার পুরো টাকা টেকনোলজি মিশন প্রবলেম ভিলেজগুলিতে টিউবওয়েলের জন্য ব্যয় করেছেন, আপনি দেখবেন। এটা একটা বিশেষ ধরনের টিউবওয়েল, আসতে আসতে টিপলে জল পড়ে। কলেজ রিসার্চের জন্য ২ কোটি টাকা দিয়েছেন, আজকের দিনে রিসার্চ সেট আপ করতে ২ কোটি টাকায় কি হবে। হেলথ কেয়ারের জন্য ৩ কোটি, সেটা দেওয়া হবে মিউনিসিপ্যালিটির মাধ্যমে, ভোকেসন্যাল এডুকেশন, এতে ৩ কোটি দিয়েছেন, রোডের জন্য ১০ কোটি দিয়েছেন। রাস্তার কথায় পরে আসছি, যখন ইনফ্রাসস্ট্রাকচারের কথা বলব তখন বলব, ট্রাফিক ম্যানেজমেন্টের উপর ২ কোটি দিয়েছেন। আপনি বলুন একটা স্কীম ইনোভেটিভনেস এরমধ্যে কি আউটলুক আছে আমি দেখতে পাইনি। আমি আপনার কাছে আশা করেছিলাম গত বছর এইরকম ইনোভেটিভনেস স্কীম ২০ কোটি টাকা দিয়েছেন। সেটা বাড়িয়ে দিতে পারতেন। আলাদা ইরিগেসনের জন্য ১০ কোটি দিয়েছেন, ডিসট্রিক্ট রোডের জন্য ৫ কোটি দিয়েছেন। গত বছর সিক ইন্ডাস্ট্রির জন্য ছিল ৪৫ কোটি, সেটা এবারে কমে গেছে ৩০ কোটি টাকায়। তার ফলে আমি যেটা আপনাকে বার বার বলতে চাইছি এখানে কোনওরকম ইনোভেটিভনেস হয়নি। তারপরে নেকস্ট পয়েন্ট বলি স্যার, যে প্ল্যান উনি করেছেন, অ্যাকচুয়াল প্ল্যানে কি হচ্ছে? প্ল্যানে কোথাও রুরাল বায়াস দেখতে পাচ্ছি না। প্ল্যান আপনি দেখবেন, এগ্রিকালচার স্লাইটলি বেড়েছে। ১৩ থেকে ১৪ কোটি ইরিগেসনে বেড়েছে, অলমোস্ট ১০ এর কাছাকাছি রয়েছে, এগ্রিকালচার, ইরিগেশন মিলে উনি ২৪ মতন রেখেছেন, অর্থাৎ ওয়ান ফোর্থ। বন্ধু সরকার বলেছেন গ্রামের জন্য ৫০ পারসেন্ট হবে, আপনি দিয়েছেন ২৫ পারসেন্ট। ৭০ পারসেন্ট লোক গ্রামে থাকে। আপনি যদি পাওয়ারের কথা বলেন গতবার ছিল ৩৪, এবারে ৩০ পারসেন্ট। আপনি বলতে পারেন পাওয়ারের জন্য কত খরচ করবেন? কিন্তু আপনি জানেন এনার্জাইসড টিউবওয়েলগুলি কতক্ষণ বিদ্যুৎ পায়, গ্রামে ট্রান্সমিশন লাইন কি করে চুরি হয়। আপনি তার হিসেবও দিয়েছেন। শান্তিপুরে কৃষকদের গুলি করে মারা হল ইরিগেশনের স্বার্থে গ্রামের এনার্জাইসড টিউবওয়েলের জন্য বিদ্যুৎ চেয়েছিলেন এবং তারজন্য গুলি খেলেন তারা। এই পাওয়ারের বিষয়ে এগ্রিকালচার এবং ইরিগেশন সেক্টরে যে এমফাসাইজ দেওয়া উচিত ছিল সেটা দিতে পারেন নি। পাওয়ারের আউটলে বাড়িয়েছেন, তাই পাওয়ার কমেছে। সেটা এখন ৩৪ পারসেন্ট থেকে কমে ৩০ পারসেন্ট হয়েছে। আর বিদ্যুতের অবস্থা যে খারাপ সেটা হাউসের লোডশেডিং দেখেই বোঝা যাচ্ছে। ওয়েলফেয়ার অ্যাকটিভিটি, যেমন এডুকেশন, হেলথ, এটা রাজ্য সরকারের হাতে।

এডুকেশন ফর অল, হেলথ ফর অল এই শ্লোগান তুলে সি.পি.এম.-এর ছাত্র সংগঠন রাস্তায় মিছিল করবেন, কিন্তু বাজেটে সেটা ৭.৩৮ পারসেন্ট থেকে ৬.৪ পারসেন্টে নিয়ে এলেন। হেলথ একটু আলাদা করলেন, প্র্যাকটিকালি প্ল্যান এক্সপেনডিচার হেলথ বাজেটে এক জায়গায় রেখে দিলেন। সেজন্য এক্ষেত্রে প্ল্যান এক্সপেনডিচার নাইদার রুরাল ওরিয়েন্টেড, নর ডেভেলপমেন্ট ওরিয়েন্টেড নর ওয়েলফেয়ার ওরিয়েন্টেড। আপনাকে অনুরোধ করি, প্লিজ টেল আস, আপনার থ্রাস্ট কোথায়? কোনও জায়গায় আপনি থ্রাস্ট দিয়েছেন? আপনি থ্রাস্ট দিয়েছেন অন সো-কল্ড ডিস্ট্রিবিউটিভ জাস্টিসে ল্যান্ড রিফর্মস এবং ডি-সেন্ট্রালাইজেশন অফ প্ল্যানিং-এর উপর। এক্ষেত্রে আপনার এটাই হচ্ছে যুক্তি, যদি আপনার অর্থনৈতিক যুক্তি বুঝে থাকেন আমার কম বুদ্ধিতে, আপনি যদি ডিস্ট্রিবিউটিভ জাস্টিস করেন তাহলে ফ্রুটস অফ ডেভেলপমেন্ট উইল রিচ দি রুরাল এরিয়া। কিন্তু আপনি দেখছেন পূর্ব ইউরোপ উথাল-পাথাল হচ্ছে। এমন নয় যে, পূর্ব ইউরোপে কোনও ক্যাপিটালিষ্ট মালিক ছিল; এমন নয় যে, ওদের ওখানে বেকারত্ব দূর হয়নি। তবু মানুষ সেখানে বিদ্রোহ করলেন কেন? মনে রাখতে হবে, ডিস্ট্রিবিউটিভ জাস্টিস দিয়ে প্রডাকটিভ ফোর্সেস আর নট এনকারেজড। একটি নতুন কথা পৃথিবীতে এসেছে, সেটা হচ্ছে টেকনোলজি এবং তারফলে মানুষের প্রত্যাশাটা বিস্তৃত হয়েছে। এই টেকনোলজি আজকে হিউম্যান এ্যাসপিরেশন বাড়িয়ে দিয়েছে যারজন্য শুধুমাত্র ডিস্ট্রিবিউটিভ জাস্টিস মানুষকে আর স্যাটিসফ্যাকশন দিচ্ছে না। ম্যান ডাজ নট লিভ বাই ফুড অ্যালোন। আজকের মানুষ কনজিউমিং গুডস-এর দিকে আরও ঝুঁকে পড়েছে। বড় স্কেলে পূর্ব ইউরোপের কথা বলেছি। ছোট স্কেলে পশ্চিমবঙ্গের কথা বলছি যে, এখানে এই ডিস্ট্রিবিউটিভ জাস্টিস দিয়ে সাধারণ মানুষের পার ক্যাপিটা ইনকাম বাড়িয়েছেন, এগ্রিকালচারাল লেবারদের ইনকাম বাড়িয়েছেন, কিন্তু এতে ব্রেকথ্রু হবে না। পশ্চিমবঙ্গে যা প্রয়োজন, সেটা হল ইকোনমিক ব্রেকথ্রু। এক্ষেত্রে যে থ্রাস্ট দরকার ছিল সেটা কিন্তু পুরো বাজেটে দেখলাম না। অর্থমন্ত্রী পন্ডিত লোক, অতি ভদ্র মানুষ। যেগুলো ইনকনভিনিয়েন্ট সেগুলো হেড অন ফেস না করে এড়িয়ে যান তিনি। ওর সঙ্গে এখানেই মুখ্যমন্ত্রীর স্টাইলের তফাত রয়েছে বলে আমি মনে করি। কারণ ফর্মাল ডেট রিলিফ দেবার ব্যাপারে আপনার সরকারের যে প্রস্তাব ছিল, আপনি সেটা এড়িয়ে গেছেন, আপনার বক্তৃতায় ফর্মাল ডেটরিলেফ সম্পর্কে কিছু বলেননি। মাননীয় মুখ্যমন্ত্রী এম.এল.এ.-দের মিটিংয়ে বলে গেছেন, 'ডেট রিলেফ আমরা ইলেকশনের সময় অনেক সময় এটা বলে দিই, কিন্তু এটা দেওয়া সহজ নয়।' আজকে প্রতিদিন কো-অপারেটিভ লোন আদায় করবার জন্য ক্রোক-নোটিশ দেওয়া হচ্ছে। আপনি বলতে পারতেন, 'উই ডু নট থিক ইট ইজ অ্যান ইকোনোমিক প্রপোজাল, আমাদের সি.পি.এম.-এর স্বতন্ত্র নীতি আছে।' কিন্তু সেটা বলতে পারেননি। মুখ্যমন্ত্রীর ব্রেভারি আপনার নেই বলে আপনি সেটা এড়িয়ে গেছেন। (সরকার পক্ষ থেকে: এম.এল.এ. কারা বলুন?) আমি এটা কাগজে পড়েছি, কিন্তু আপনারা সেটা ডিনাই করেননি। স্যার, তাই আমি আর একটা রিসোর্স মোবিলাইজেশনের ব্যাপারে বলছিলাম। আরও একটা ইমপর্টেন্ট জায়গা আছে যেখান থেকে রিসোর্স মোবিলাইজেশন হয়। আমি গতকাল রাত্রে ৪ বছরের বাজেট স্পিচে আমি পড়েছি তাতে আপনি যে ব্যাপারে টাচ করেন নি সেটা হচ্ছে পাবলিক আন্ডারটেকিংসগুলি নিয়ে। আজকে সেন্ট্রালের আন্ডারটেকিংগুলি ওভারঅল প্রফিট দিচ্ছে। আর আপনার পাবলিক আন্ডারটেকিংগুলি ওয়ান আফটার অ্যানাদার ইন দি রেড। আপনার বাজেট বক্তৃতায় এই যে পাবলিক আন্ডারটেকিংসগুলি লস

হচ্ছে সেটা কমাবার কি ব্যবস্থা করছেন সেই ব্যাপারে একবারও তো কিছু বললেন না? অনেক ইনকনভিনিয়েন্ট সমস্ত স্টাটিসটিক্স দিয়ে চলে গেলেন। কিন্তু আজকে কি অবস্থা দাঁড়িয়েছে দেখুন। আমরা দেখতে পাচ্ছি কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট সেখানে লোকসান হচ্ছে ৩৪ কোটি টাকা, নর্থ বেঙ্গল ট্রান্সপোর্ট সেখানে লোকসান হচ্ছে ৪ কোটি টাকা, দূর্গাপুর ট্রান্সপোর্ট সেখানে লোকসান হচ্ছে আড়াই কোটি টাকা, ট্রাম কোম্পানীতে লোকসান হচ্ছে ১৬ কোটি টাকা। তাহলে মোট দাঁড়াচ্ছে ৬০ কোটি টাকা এবং এই টাকা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের আন্ডারটেকিংগুলি লোকসান করছে। আপনি এই ব্যাপারে একটা কথাও বললেন না যে এইগুলির মনিটর কিভাবে হবে, লস কিভাবে কমবে, আপনি রেভিনিউ কিভাবে আদায় করবেন। এই ব্যাপারে আপনি এখনও স্যালিয়েন্ট থেকে যাচ্ছেন। আপনি কিছু করতে পারবেন না আমরা জানি, কারণ আপনার হাত পা বাঁধা। সেন্ট্রাল থেকে লোন বাড়িয়ে বাজেট ফিনান্স করার চেষ্টা করেন। আপনার তো ইলেকট্রিসিটি বোর্ডে লস হচ্ছে। আপনি পাওয়ার সেক্টারে টাকা আরও বেশি করে টাকা দিচ্ছেন, আরও বেশি করে লস হচ্ছে। প্রায় ৩৯০ কোটি টাকা ইলেকট্রিসিটি বোর্ডে লস হয়েছে। আপনার টুরিজিম ডেভেলপমেন্ট কর্পোরেশনে লোকসান হচ্ছে। বাঙালি ভ্রমনপ্রিয় জাতি,তারা এত ঘোরে তাতেও আপনার ৩৯ লক্ষ টাকা লোকসান। দূর্গাপুর প্রোজেক্টস তাতে আপনার সাড়ে চোদ্দ কোটি টাকা লোকসান। ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন কোথায় সেটা অন্যকে ডেভেলপ করবে সেটা নিজেই সিক হয়ে বসে আছে। ৯.৬৩ কোটি টাকা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনে লোকসান। বসুমতিতে ৫৭ লক্ষ টাকা লোকসান। স্যাকসবি ফারমার সেটা প্রায় ৯ কোটি টাকা লোকসান। আপনি একটাও পাবলিক আন্ডারটেকিংকে প্রফিটে রান করাতে পারছেন না, পাবলিক আন্ডারটেকিং গুলোর লস কমানো যাচ্ছে না, কোনোটার বেটার পারফরমেন্স হচ্ছে না। মাদার ডেয়ারি কিভাবে চলছে দেখুন কিন্তু সেই জায়গায় হরিণঘাটায় ২৯ কোটি টাকা লস হচ্ছে। আপনার বাজেট স্পীচে আপনি মূল প্রশ্নে যান নি। কেন্দ্রের অর্থমন্ত্রী তার বাজেট স্পীচে পাবলিক সেক্টর আন্ডারটেকিং নিয়ে তিনটি পুরো প্যারা রেখেছেন, একটা সেপারেট অনুচ্ছেদের মত রেখেছেন। আপনার কোনও মেনশন নেই। আপনি বলেছেন ইট ইজ কনভিনিয়েন্ট। বিইং এ পোলাইট ম্যান আপনি এইসব ব্যাপারের মধ্যে যাচ্ছেন না। আপনি বলেছেন বায়োন্সি ইন দি স্টেট, আপনি জেনারেলভাবে বলেছেন ইকনমিক বায়োন্সি। আজকে পাওয়ার সেক্টারে কি অবস্থা? পাওয়ারের ব্যাপারে আপনি ইকনমিক রিভিউতে এক বছর আগে অর্থাৎ গত বছর তার আগের বছরে জাস্ট আপনি যেটা বলেছেন যে গ্রিম ভিউ অফ দি পাওয়ার সিচুয়েশন। যেমন ১৯৮৮-৮৯ সালেতে জেনারেসান কমে গেছে। তার আগের বছরে ছিল ৮৮৯৩ মিলিয়ান ইউনিট তার থেকে কমে ৮২৯৫ মিলিয়ান ইউনিট হয়েছে। আপনার একটা বছরে কোনও নিউ ক্যাপাসিটি অ্যাডিসান হয়নি। লাস্ট আপনার ১১০ মেগাওয়াট দূর্গাপুরে ছিল। এটা অপারেশনে গিয়েছে। কিন্তু আপনার ইকনমিক রিভিউ-এ যাতে আপনি এই ব্যাপারে বলেছেন তার পাশাপাশি আমরা যদি বাজেট বইটা পড়ি তাতে আপনি বলেছেন ব্রাইট পিকচার। কিন্তু তা তো আমরা দেখতে পাচ্ছি না। আপনার ইন্সটলেশন বা ইন্সটলড ক্যাপাসিটি তো অ্যাড হচ্ছে না। আপনার পাওয়ার জেনারেশন কমে গিয়েছে। কোথায় অবস্থা গিয়ে দাঁড়িয়েছে দেখুন। আপনার পাওয়ার মিনিস্টার তিন মাস আগে বলেছেন উই ইউল হ্যাভ এ লং হট সামার একটা লম্বা গরম গ্রীষ্ম আমরা পাবো। পাওয়ার পজিশন

ইমপ্রুভের কোনওরকম অবস্থা নেই, কোনওরকম ইনফ্রাসটাকচার নেই। এই অবস্থা গিয়ে দাঁড়িয়েছে। এর থেকে তো ইকনমিক বায়েন্সি এক্সপেক্ট করতে পারি না। আমি ইন্ডাস্ট্রির ব্যাপারে আর একটু পরে আসছি। দুটো ক্রুশিয়াল এরিয়া, একটি হচ্ছে পাবলিক আন্ডারটেকিং, আর একটি হচ্ছে ফেলিওর ইন দি ক্রুশিয়াল ইনফ্রাস্ট্রাকচার এরিয়া পাওয়ার, আপনার গভর্নমেন্ট এর কাছে এলিটিস্ট ক্রাউড যেটা চান তা দিতে পারছেন না এবং তারফলে ইন্ডাস্ট্রি মার খাচ্ছে। আপনার গভর্নমেন্টের এই দুটো ক্ষেত্র ইকনমিক ব্যাংক্রাপ্সিতে চলে যাচ্ছে। আমি এবারে ইকনমিক রিভিউয়ের সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। আপনি ওভার অল এগ্রিকালচারাল গ্রোথ'এর খুব ভালো একটি চিত্র এতে দেখিয়েছেন। হ্যাঁ, আমন এবং বোরো মিলিয়ে প্রোডাকসন বেড়েছে। রেকর্ড লেভেলে না বাড়লেও বেড়েছে। কিন্তু আমাদের সকলের যেটা মনে রাখা প্রয়োজন, এখানে কিন্তু ইন্টারন্যাশনাল রিসার্চ, রাইসের ক্ষেত্রে বিশেষ করে হাই ইল্ডিং ভ্যারাইটির ক্ষেত্রে হয়নি, যেটা হুইটের ক্ষেত্রে ব্রেকথ্রু করতে পারলে ডাবল, ট্রিপল হয়ে যেতে পারতো। সেটা কিন্তু রাইস রিসার্চ সেন্টারের ক্ষেত্রে হয়নি। ম্যানিলাতে তারা চেষ্টা করছেন। কিন্তু রাইসের ক্ষেত্রে পৃথিবীতে এখনও সম্ভব হয়নি, যেটা হুইটের ক্ষেত্রে সম্ভব হয়েছে, একটা গ্রীন রেভোলিউশন হয়েছে। সুতরাং হুইটের ক্ষেত্রে প্রোডাকশন বাড়াতে পারতেন এবং মোট প্রোডাকশন তাতে বাড়তো। আমন ধানের বেলাতে আপনার একটু বেশি প্রোডাকশন হয়েছে আই.আর-৮, তাইচুং এই সবকিছু নিয়ে প্রোডাকশন বেশি হয়েছে। কিন্তু যেটা বাড়াবার দরকার ছিল তা বাড়েনি। আপনি একটা তালিকা দিয়েছেন। আপনি বলুন, টোট্যাল এগ্রিকালচারাল প্রোডাকশন, স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট, আইটেম অব ফুড, এইসব কিছুতে পশ্চিমবঙ্গ কি সেল্ফ সাফিসিয়েন্ট হতে পেরেছে? আর উই সেল্ফ সাফিসিয়েন্ট ইন ফিশ? আর উই সেল্ফ সাফিসিয়েন্ট ইন এগ? আর উই সেল্ফ সাফিসিয়েন্ট ইন মিল্ক? তিনদিন রেশন দোকানে গম না থাকলে কি অবস্থা হয় তা আমরা দেখেছি? মাছ বাইরে থেকে আনতে হয় এটোয়া থেকে, চিলকা থেকে আনতে হয়। মাদ্রাজ থেকে ডিম না আনলে পশ্চিমবঙ্গের চলে না। মাদার ডেয়ারি গুজরাট থেকে দুধ না আনলে একটা দিন চলে? ১৩ বছর হল এই সরকার চলছে! আপনি তিন বছর হল ফিন্যান্স মিনিস্টার হয়েছেন। গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে জমি বিলি করা হয়েছে। আমাদের অ্যাচিভমেন্ট সেক্টর বলে আপনারা দাবি করেন, তাতে আপনি বলুন, প্লানিংয়ের মধ্যে দিয়ে ওয়ান সিঙ্গল আইটেম অব কনজাম্পশন ফর দি কমন ম্যান আজকে কি সেল্ফ সাফিসিয়েন্ট হতে পেরেছে যাতে আপনি মানুষকে বেটার নিউট্রিশন ভ্যালু দিতে পেরেছেন? আপনার একটা ইম্প্রুভিং ট্রেন্ড দেখানো কিন্তু যথেষ্ট নয়। সামগ্রিক ব্রেকথ্রু কিন্তু আপনার হওয়া উচিত ছিল, ১৩ ইয়ার্স ইজ লং এনাফ পিরিয়ড ফর ব্রেক। সেখানে কিন্তু আপনার সরকার প্রতিটি জায়গায় পিছিয়ে আছেন। আপনারা বলেছেন যে ইন্ডাস্ট্রিতে একটা নতুন আবহাওয়া তৈরি হয়েছে। আপনি কি একবারও ভেবে দেখেছেন এই নতুন আবহাওয়া তৈরি কি রাইটার্সে মুখ্যমন্ত্রীর ঘরে সকালে বিকালে শিল্পপতিদের আসা-যাওয়া? এটাকে কি আবহাওয়া তৈরি বলে? এরজন্য তো নতুন একটা ইনফ্রাস্ট্রাকচার থাকতে হবে? রাস্তাগুলোর আজ কি অবস্থা? আপনি জেলাগুলোতে ১০ কোটি করে টাকা দিয়েছেন, কিন্তু তাতে কি সব ঠিক রাখা যাবে? আজকে ট্রাঙ্ক রুটগুলোর অবস্থাও সঙ্গীন হয়ে পড়েছে। রেলওয়েতে একটু যদি ইম্প্রুভ করানো যেতো তাহলে হতে পারতো, কিন্তু বন্ধু সরকার তাদের রেল বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গের জন্য কি প্রজেক্ট

নিয়েছেন? দীঘা, বালুরঘাট, লক্ষ্মীকান্তপুর, নামখানার জন্য কত টাকা তারা দিচ্ছেন? আপনার ট্রান্সপোর্টের ইনফ্রাষ্ট্রাকচার কোথায়? আগে না হয় হত না, এখন তো বন্ধু সরকার আছেন, তারা দিন না? যে রাস্তাগুলো আছে তাও আপনি রাখতে পারছেন না। আপনি দেখেছেন, মহারাষ্ট্রে রাজ্যের বেসিক উন্নতি যার উপরে নির্ভর করে, কমিউনিকেশন ব্যবস্থা ভালো থাকা দরকার তারা যেটা নিয়েছেন, ইট ইজ অ্যান ইনোভেটিভ স্কীম। তারা বলেছেন যে প্রয়োজন হলে তারা এগুলো নিজেরা করবেন না, প্রাইভেট সেক্টরকে দিয়ে দেবেন। কিন্তু আমাদের এখানে রাস্তার কোনও ডেভেলপমেন্ট নেই। দেয়ার ইজ নো রোড। দেয়ার ইজ সাপোজড টু বি রোড। এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আসেন। আপনার কাছে আসেন ইন্ডাস্ট্রিতে তারা ইনভেস্ট করবেন বলে। তারা এখানে লাঞ্চ ডিনার খান, জ্যোতিবাবু তাদের খাওয়ান। আমি তাদের জিজ্ঞাসা করে জেনেছি, তারা বলেন ইট ইজ সুইট টু ইট। বাট হি ক্যানন্ট ওফার আস পাওয়ার। হি ক্যাননট ওফার কমিউনিকেসন সিস্টেম। হ্যাঁ, টেলি কমিউনিকেশন কেন্দ্রের বিষয়, এটা আপনি বলতে পারেন। এই ব্যাপারে কলকাতা মহানিগম কি উদ্যোগ নিয়েছেন তা আমাদের কাছে বলবেন। এখন পর্যন্ত কিন্তু কিছুই করেন নি। এখানে এসে বক্তৃতা দেওয়া সহজ, কিন্তু টোটাল টেলিফোন চেঞ্জ করা কঠিন। ব্যাঙ্গালোর, আমেদাবাদ, বোম্বাইয়ের তুলনায় আজকে সবচেয়ে ইমপর্ট্যান্ট জিনিস যেটা পশ্চিমবাংলাতে খুবই অভাব সেটা হল ম্যানেজারিয়াল কমপিটেন্স।

[10-10 — 10-20 A.M.]

ম্যানেজার ইজ এ হরাইজনটাল মোবাইল কমিউনিটি। আজকে তিনি আমেরিকা থাকবেন, কালকে বম্বে যাবেন আবার পরশু ক্যালকাটায় আছেন। কোনও আই আই এমের ব্রাইট গ্রাজুয়েটরা কলকাতায় আসতে চাননা। কেন আসবেন তারা? কারণ ওয়ার্ক স্টাইল অফ লাইফ ক্যালকাটা অফারিং—খুব বাজে। আপনারা তাদের কি দিতে পারবেন? আপনারা একটা ইন্ডাস্ট্রি যখন করবেন তখন আপনাদের মনে রাখতে হবে যে, এই টোটাল একটা স্টাইল অফ লাইফ তাদের দিয়ে হবে। আমরা পলিটেশিয়ান্সরা ইন্ডাস্ট্রি চালাবো না। আপনারা এইসব ছেলেদের কি দিতে পেরেছেন? তাদের জন্য কলকাতায় কি ট্যুরিজিম ইনফ্রাষ্ট্রাকচার করেছেন। একজন ম্যানেজার ৭দিন কাজ করার পরে কোথাও যেতে গেলে যেতে পারেনা কারণ, হয় তার ছিনতাই হবে অথবা রাহাজানি হবে। আসলে ল্য অ্যান্ড অর্ডার তো ঠিক নেই, কেন ব্রাইট ম্যানেজাররা আসবে? কেন আসবে নতুন ইন্ডাস্ট্রিলিস্টরা? আপনারা তাদের কি বেসিক ইনফ্রাষ্ট্রাকচার দিতে পেরেছেন? আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আপনাদের আরও কশাস হওয়া দরকার। এই যে ইন্ডাস্ট্রি দেখছি এই ব্যাপার নিয়ে সকালে টাটা আসছে তারপরেই বিড়লা, মিরতাল আসছেন, আর পি গোয়েঙ্কা আসছেন তারপরে আম্বানি আসছেন। আসলে তারা আসছেন এই কারণে যে, দে আর কামিং ফর পলিটিক্যাল রিজিনস। তারমধ্যে সাম অফ দেম মনে করেন যে আগের রিজিমে ক্লোজ ছিল তাই তারা আজকে প্রোটেকশন চান। জ্যোতিবাবুর ছত্র ছায়ায় থেকে তারা প্রোটেকশন চান। এইসব রেড যারা ছিলেন তারা জ্যোতিবাবুর ছত্রছায়ায় এসে প্রোটেকশন পাবেন এই বিশ্বাসে আসেন। তবে তারা আরেকটি বিশ্বাসে এসেছেন, কেননা অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে স্টেবল গভর্নমেন্ট এবং ১৩ বছর ধরে একই মুখ্যমন্ত্রী আছেন। সুতরাং অন্য রাজ্যে পরিবর্তন হলেও এখানে হবে না।

আসলে আপনি বন্ধু সরকারের উপরে নির্ভরশীল হয়ে শিল্পোন্নয়নের ক্ষতি হচ্ছে। আপনার শিল্পোন্নয়নের যে আবহাওয়া, বন্ধু সরকারের অস্তিত্ব নির্ভর শিল্পোন্নয়নের আবহাওয়াতে কালই তাওজি বেরিয়ে যান সব নড়বড় হয়ে যাবে। যেসব ইন্ডাস্ট্রিয়ালিস্টরা লাইন লাগাচ্ছেন তারাও তখন সরে পড়বেন। মিরতাল বলুন কিংবা অন্য শিল্পপতি বলুন কোথায় ছিলেন এতদিন? পশ্চিমবঙ্গে আগে কেন ইন্ডাস্ট্রি করতে এলেন না? আপনারা আর পি জি গ্রুপকে হলদিয়া দিতে পারলেন না। আপনারা আর পি জি গ্রুপকে বজবজে সি ই এস সির এক্সপ্যানসানের জন্য রেকমেন্ড করেছেন। তাদের এই বলে সান্ত্বনা দিলেন যে তোমাদের শপ একটাও দিলাম না তার বদলে ওটা দিলাম। কিন্তু আপনি কি একবারও ভেবেছেন যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদ কলকাতার এই এলাকায় বিদ্যুৎ সরবরাহ করলে লস অনেকটা কমে যেত এবং ইন্টার প্লের জন্য একটা প্রজেক্ট যেটা রাজ্য সরকারের অধীনে হতে পারতো এবং সেটা দিয়ে দিলে সি ই এস সিকে আর পি গোয়েঙ্কার থেকে রক্ষা করা যেত। আপনারা এইটা আম্বানি কিংবা রিলায়েন্সকে দিতে পারতেন। তারপরে আপনি বড়জোলায় পলিয়েস্টার ফিলামেন্টের কারখানা করার কথা বললেন। এস কে বিড়লা ৫ কিলোমিটার পাঁচিল তৈরি করলো কিন্তু সেটা চালু করা হলো না। দুর্গাপুরের কাছে বড়জোলায় তারফলে দেখতে পাচ্ছি যে একজন লোক ৪ বছর ধরে সিরিজ অফ জাস্ট স্টার্টে প্রজেক্টস কিন্তু কিছু করতে পারছেন না। তারা পরিস্থিতি খারাপ বলে ছেড়ে চলে যাচ্ছেন। আপনি আর লোকও পাবেন না তাহলে আপনার কি থাকবে একটা সিরিজ অফ জাস্ট স্টার্টের্ড প্রজেক্টস হয়ে রইল কিন্তু ইন্ডাস্ট্রি কিছু তৈরি হবে না। তার কারণ হচ্ছে যে, এখানে এই রাজ্যে ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্টের আবহাওয়া বা পরিস্থিতি আপনারা করতে পারেন নি। আপনার যদি এই পুরো বাজেট বক্তৃতার মধ্যে একটা অ্যাপিল থাকতো যে, রাজ্য সরকার কর্মচারিদের ৭১ কোটি টাকা দিয়েছে, কিন্তু আমরা চাই যে তারা ভালোভাবে কাজ করুক, তারা ১০ টায় অফিসে আসুন এবং জনগণের প্রতি আরও সহানুভূতিশীল হন তাহলে আমরা আনন্দিত হতাম। আপনার বইতে এইসবের কিছুই উল্লেখ নেই। ইন্ডাস্ট্রিয়াল আবহাওয়া হোক আমরা চাই, শ্রমিকরা দরকার হলে প্রোডাকটিভিটির জন্য দাবি জানান তাতে আপত্তি নেই কিন্তু এটা যেন রেসিস্ট না করে। আসলে আপনার ওইখানেই ওল্ড স্টাইল মার্কসিজিম পথের বাধা হয়ে দাঁড়াচ্ছে। এতে ভারতবর্ষের ক্যাপিটালিস্টদের লাভ হবে। বুর্জোয়া ক্যাপিটালিস্ট সিসটেম চলছে। আমার মনে হয় থিওরেটিক্যালি একটা খোঁচ থেকে যাচ্ছে এটার কোনও ইমপ্রুভ করতে পারলেন না অথচ এর ইমপ্রুভ করার দরকার ছিল। তারপরে হোয়াট অ্যাবাউট সিক ইন্ডাস্ট্রি? মেটাল বক্স ৩ বছর বন্ধ হয়ে রয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী শান্তিবাবু এখানে আছেন, তিনি অন্তত বলুন এর কি ব্যবস্থা নিতে পেরেছেন। ৩ বছর ধরে বন্ধ হয়ে রয়েছে খোলা গেল না। এতে ৭ হাজার শ্রমিক কাজ করে। এম এম সি অর্থাৎ মেশিনারি ম্যানুফ্যাকচারিং কোম্পানিতে ৫ হাজারের উপর শ্রমিক কাজ করে, এই কোম্পানি লিকুইডিশনে চলে গেল, আড়াই বছর হয়ে গেল খোলা গেল না। তারপরে স্যাপ অর্থাৎ স্টিল অ্যাড অ্যালোয়েড প্রোডাক্টস ৮ বছর হয়ে গেল এখনো খোলা গেল না। আপনাদের কাছে তো আমি কতবার যাই মিল খোলা নিয়ে, গৌরপুর, নদীয়া ২ বছর মিল বন্ধ হয়ে গেল, এখনও খোলা গেল না অথচ আপনি চেষ্টা করছেন কিন্তু কতদিন? হোয়াট ইজ দি টাইম লিমিট? যখন একটা কারখানা বন্ধ হচ্ছে, তখন বন্ধ হবার স্টেজে যদি আপনি তাকে ধরে রিভাইভ না করতে পারেন বন্ধ হয়ে যাবার পরে ২ বছর

পরে যখন খুলবে অরিজিনাল প্রোডাকশনে আসবে তখন কতদিন লাগবে। আপনি হিসাব করেছেন এগুলি তো খোলা যায় না, এখন কিন্তু লোকে দেখছে যে এক দিকে শিল্পের কঙ্কাল গড়ে আছে আর অন্য দিকে আপনি ভাবছেন যে এখানে শিল্পোন্নয়ন হবে। গতকাল আমি অচিন্ত্যবাবুকে জিজ্ঞাসা করেছিলাম পশ্চিমবাংলায় নাকি সবচেয়ে বেশি নাম্বার অফ রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ। এই ব্যাপারে আপনি কোনও হিসাব দিতে পারলেন না কটা রেজিস্টার্ড ইন্ডাস্ট্রিজ বন্ধ? আপনার একদিকে ইন্ডাস্ট্রি রেজিস্টার্ড আর অন্য দিকে স্মল স্কেল ইন্ডাস্ট্রি আপনি বলেছেন পাওয়ারের অভাবে, লেবারের অভাবে, র মেটিরিয়ালসের অভাবে এগুলি বন্ধ হয়ে যাচ্ছে। আমার হিসাব নয়, আপনাদের পার্টির ছেলেরাই দেওয়াল লেখে দেড় লক্ষ কলকারখানা বন্ধ ভারতবর্ষে, ২০ হাজারের মতো কারখানা বন্ধ পশ্চিমবঙ্গে তারমধ্যে ছোট কল কারখানাও আছে। এখন পর্যন্ত একটাও সার্ভে হয়নি। উনি আই.আই.এম.কে দিয়ে সার্ভে করিয়েছেন, কিন্তু কবে রিপোর্ট দেবেন জানিনা। আপনি বলতে পারেন কটা স্মল স্কেল ইন্ডাস্ট্রি বন্ধ আছে, কি কি কারণে আপনি সেগুলি খোলার ব্যবস্থা করেছেন, কোথায় সেই শিল্পের আবহাওয়া? আমি তাই আপনাকে যেটা বলতে চাই মাননীয় অর্থমন্ত্রী, পশ্চিমবাংলায় আমরা খুশি হব নূতন শিল্প হলে, কিন্তু শিল্পের যত আওয়াজ তত আওয়াজ আমরা কার্যে রূপায়িত হতে দেখছি না। সবচেয়ে বড় আওয়াজ নিশ্চয় হলদিয়া, এই হলদিয়াটা আপনি টাটাকে দিচ্ছেন সেইজন্য তো এই হাউসে আমরা স্বাগত জানিয়েছি যে টাটা ইজ এ ইন্ডাস্ট্রিয়ালিস্ট উইথ এ গুড রেকর্ড। টাটাকে আপনি দিচ্ছেন Naptha Cracker with major down Streams, H.D.P.E, PP, L.D.P.E, Polypropyline, phyneol Butadain, Butin I, Acytelene black ভালো কিন্তু আপনি নিশ্চয় জানেন যে একটা মৌলিক প্রশ্ন এসে গিয়েছে সেটা কি, হলদিয়ার ব্যাপারে রোজ বলছেন এক্সপোর্ট ওরিয়েন্টেড গ্রোথ চাইনা, কিন্তু এখানে তো আমরা একটা প্রযুক্তি নির্ভর, মূলধন নির্ভর ইন্ডাস্ট্রির সামঞ্জস্য খুঁজে পাচ্ছি না, তাহলে আপনার হলদিয়া চলবে কি করে? ন্যাপথা আসবে কি করে, সব তো বিদেশ থেকে ইমপোর্ট করে আনতে হবে। নাহলে তো আম্বানির নামে কারখানা খুলতে হবে। আপনি এ জায়গায় গ্যাস ক্রাকারের কথা ভাবলেন না কেন দেশে তো এটা ছিলই। টাটা বলছে যে পলিপ্রোপিলিন সে এক্সপোর্ট করবে। কিন্তু যে প্রশ্নটা দাঁড়াবে সেটা হচ্ছে হলদিয়ার ডাউন স্ট্রিমে যখন যাবে তখন ফ্লাড হবে পেট্রকেমিক্যালসে, ৩।৪ টি প্রজেক্ট তো স্যাংশন হয়ে আছে। তাই বলছি টাটা তো প্রেট্রকেমিক্যালস করেনি, ওরা তো বড় ইন্ডাস্ট্রিয়ালিস্ট। এর আগে ইসকো-টিসকো, টমকো করেছে একটা ফার্টিলাইজার প্রজেক্ট করেছে। টাটা পেট্রকেমিক্যালস করেনি, পেট্রকেমিক্যালস একমাত্র আই.পি.সি. করেছে। আপনি সুব্রত গাঙ্গুলিকে এনেছেন ভাল দ্যাট ইজ দি অনলি ফেট। আপনি তো ডিমান্ড অ্যান্ড সাপ্লাইয়ের প্রজেক্টটা দেখেছেন, পরে যদি ফরেন এক্সচেঞ্জ ক্রাঞ্চ হয় দেশে ন্যাপথা আসা বন্ধ হয়ে যায়, তখন কি হবে এটা ভেবেছেন? সুতরাং হলদিয়া ইজ এ বিগ সলিউশন, আপনার মত রেসপনসিবিল লোক বলে দিলেন দেড় লক্ষ লোকের চাকরি হবে, তারমধ্যে আপনি জানেন হলদিয়া প্রপারে তিন হাজার লোকের চাকরি আছে, তাই বড় জোর ১ হাজার কি দেড় হাজার লোকের চাকরি হবে। তারপরে ডাউন স্ট্রিম হবে। আপনারা ডাউন এন্টার প্রিনারকে আইডেনটিফাই করতে পারেননি, আপনি কখনও ভাবছেন অন্য ইন্ডাস্ট্রিয়াল গ্রুপকে দেবেন, আবার কখনও ভাবছেন ছোট ইন্ডাস্ট্রিয়াল গ্রুপকে দেবেন। আপনার স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ হতে পারে, জেস্টেশন পিরিয়াড

কত বছর লাগে সেটা আপনি জানেন। আজকে বেকারের সংখ্যা ৪৫ লক্ষ এসে দাঁড়িয়েছে, কিন্তু কতদিন এই বেকার ছেলেগুলো অপেক্ষা করবে? আপনার সেসর আর এফ.আর.সি.সি.তে বছরে বড় জোর এক লক্ষ ছেলে লোন পাবে, আর আপনার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে ১০ হাজার ছেলের চাকরি হবে। কতদিন হাউ লং উই, শ্যাল হ্যাভ টু ওয়েট ফর দি প্রবলেম? পশ্চিমবাংলার মানুষ তো আপনাকে তিনটি টার্ম দিয়েছে, সমস্যার মোকাবিলা করতে তিনটি টার্ম কি যথেষ্ট ছিল না? আমরা কি উপলব্ধি করছি না, আমরা আগ্নেয়গিরির উপর বসে আছি। আগ্নেয়গিরির উপর বসে মাকর্সবাদ, লেনিনবাদ কোনও বাদই মানুষের পক্ষে যথেষ্ট নয়, মৌলিক প্রবলেমের ক্ষেত্রে। আপনি বিশিষ্ট অর্থনীতিবীদ, ভদ্র বিনয়ী এবং নম্রতার সঙ্গে বলেন আমরা পশ্চিমবাংলার অর্থনীতির উন্নতি করতে পারিনি, আমরা বেকার সমস্যার সমাধানের জন্য কোনও সুনিয়ন্ত্রিত পদক্ষেপ নিতে পারিনি। আপনারা আরও ১০ বছর থাকলেও পশ্চিমবাংলার বেকারি আপনারা দূর করতে পারবেন না। না, আমরা কেন্দ্রীয় লোনের উপর নির্ভরশিল নই, আপনি কোনোটা বলতে পারলেন না, তারফলে আজকে এখানে দাঁড়িয়ে আপনার এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। আপনার চেষ্টা আছে কিন্তু আপনার এই এম.আই.টি. শিক্ষাটা অ্যাকাউন্টিং এর দিকে চলে গেছে। আপনি গত বছরের মত নপ্যারাগ্রাফ দিয়েছে, এটা রিপিটেটিভ হয়েছে। আপনি এক্সপ্লানেশনে বললেন কি, জিরো ডেফিসিট বাজেট। এই যে প্যারাগ্রাফ, এটা কালারফুল, অর্ডারলেস, টেস্টলেস। ইট ইজ অলসো এফ রিপিটেটিভ বাজেট। আপনি ল্যান্ড রিফর্মস এর কথা বলেছেন, ডিসেন্ট্রালাইজেশনের কথা বলেছেন এবং আপনি জিরো ডেফিসিট বাজেট সাবমিট করেছেন। তাই আমি বিনয়ের সঙ্গে এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করে, নম্রতার সঙ্গে এই বাজেট কে সমর্থন করতে না পারার জন্য, ক্ষমা চেয়ে নিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[10-20 — 10-30 A.M.]

**Mr. Speaker :** Mr. Roy, in Parliamentary system of democracy the Opposition has a right to criticise the Government. But my suggestion is that the criticism has to be constructive and it cannot be a criticism for the sake of criticism. In Parliamentary democracy the Opposition has a very important role to play not only to criticise the Government alone but also to give suggestions in the Budget proposals. The Opposition should act like a shadow Cabinet. During the Budget debate it is the responsibility of the Opposition member to reflect what should have been done in the Budget if he is the Minister of that particular department. But you have not given any such suggestion in your speech.

**Shri Saugata Roy :** Sir, it is true that I have criticised the Hon'ble Finance Minister. But I have tried to bring to his notice some vital points, such as losses of Public Undertakings, problems on power structure etc. I have also requested him to take steps for improving the conditions of roads.

**Mr. Speaker :** Mr. Roy, I am only telling you this because I xpect that in the next year we shall be facing one more Budget and /e might get a chance on "Vote on Accounts" in 1992 before the lection falls on that year. So, I would expect that the Opposition /ould prepare an alternative budget proposal in the next year and that /ould be circulated among the hon'ble members. The Leader of the )pposition would place it in the Parliament as his Budget proposal in ompantion with the Budget placed by the Government.

**Shri Saugata Roy :** Sir, next year I will place an alternative udget proposal in the House provided if we are given all Secretarial ssistance.

**Mr. Speaker :** Mr. Roy, I am sure, you know that the Leader f the opposition has been given the rank of a Cabinet Minister having Secretary and other staff according to the rules.

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাজ হি এনি অফিসার অফ আই.এ.এস. র‍্যাঙ্ক টু অ্যাসিস্ট হিম? ্যার, আমরা নেকসট ইয়ার এ অলটারনেটিভ সেক্রেটারিয়েল অ্যাসিসটেন্স পেলে হাউসে প্লেস রবো।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধী দলের নেতা সৌগতবাবু, যা ব বলেছেন, তা আমি খুব মনোযোগ দিয়ে শুনেছি। তাঁর বক্তব্যের উত্তর মাননীয় অর্থমন্ত্রী বেন, তথাপি আমি এই কয়েকটি কথা নিবেদন করবো এবং আশা করি মাননীয় সদস্য ীগতবাবু তিনি উত্তর পাবেন। তিনি কতকগুলি ভালো ভালো কথা ধুম্রজালে বলেছেন। ংগ্রেস সরকারের যে প্রস্তাবিত অর্থনৈতিক ব্যবস্থার মূল সমস্যাগুলি সৃষ্টি করবার চেষ্টা রেছেন তা তিনি একবারও আত্মসমীক্ষা করলেন না। তিনি একবারও বললেন না যে ংগ্রেস সরকারের অর্থনীতির ফলে অর্থনীতির বুনিয়াদ ভেঙে চুরমার হয়ে গেছে, সেকথা তনি একবারও স্বীকার করলেন না। বলতে পারেন কংগ্রেস সরকার সৃষ্ট অর্থনীতির বুনিয়াদ া ধ্বংসপ্রাপ্ত হয়েছে, মৃত-প্রায় হয়েছে, সেই অর্থনীতিক বুনিয়াদের উপর দাঁড়িয়ে কোনওদিন'ও র্ণ সৌধ তৈরি করা যায় না। তাসত্ত্বেও একটি অঙ্গ রাজ্য সরকারের অর্থমন্ত্রী হিসাবে তিনি া বাজেট পেশ করেছেন তাতে আমাদের রাজ্যের বাস্তব চিত্র'ই প্রতিফলিত হয়েছে। মাননীয় ীগত রায় বললেন এই বাজেট কালারলেস, রং বিহীন বাজেট। উনি লাল, নীল, হলুদ ত্যাদি কি রং বলতে চাইছেন আমি জানি না। কিন্তু এটা মনে রাখা দরকার যে, সরকার া দলের যে শ্রেণীর হাত দিয়ে পরিচালিত সেই শ্রেণীর দর্শন তার বাজেটের মধ্য দিয়ে তিফলিত হয়। সুতরাং আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের ধ্য দিয়ে সেই শ্রেণীর দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে। আর এই শ্রেণীটি হল শ্রমিক, কৃষক, াটে খাওয়া গরিব শ্রেণীর মানুষ এবং তাদেরই আত্মপ্রত্যয়ের কথা এই দলিলের মধ্য দিয়ে তিফলিত হয়েছে। এই ১৩/১৪ বছর বামফ্রন্ট সরকারের আমলে গ্রাম বাংলার অর্থনীতির হারার পরিবর্তন ঘটেছে এবং শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত শ্রমজীবি খেটে খাওয়া মানুষের মনের রসা অনেক গুন বেড়েছে। সুতরাং এই বাজেট খেটে খাওয়া মানুষের আত্মপ্রত্যয়ের একটা

দলিলে পর্যবসিত হয়েছে। এটাকে একটা বাস্তব দলিল হিসাবে চিহ্নিত করা যায়। সৌগতবাবু অনেকগুলি ভালো ভালো কথা এখানে বলেছেন। এক কথায় এটাকে বলা যায় — ইংরাজির সেই প্রবাদ হাই সাউন্ডিং বাট ননসেন্স এর মতো মনে হয়েছে। খুব ভালো কথা, কিন্তু কোনওটাই সারগর্ভ নয়, যুক্তি গ্রাহ্য নয়, আমি কতকগুলি বক্তব্য রেখে এটা প্রমান করে দেব। তিনি ঋণের কথা বলেছেন। তার বক্তব্যের মধ্যেই স্ববিরোধিতা আছে। আমাদের অর্থমন্ত্রী অর্থনৈতিক সমীক্ষায় বলেছেন যে, আমাদের রাজ্য সরকার আভ্যন্তরীন ঋণের ফাঁদে জড়িয়ে পড়েছে। বিগত কংগ্রেস শাসনে ভুল অর্থনীতির ফলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৭০ ভাগ টাকাই ঋণ হিসাবে আমরা পেয়েছি এবং প্রতি বছর এই ঋণ বাবদ যে সুদ আমাদের দিতে হচ্ছে তার অঙ্ক ক্রমশ বেড়েই চলেছে। কেন্দ্রীয় সরকারের স্বাভাবিক নিয়মে আমাদের ঋণের ফাঁদে জড়িয়ে পড়তে হয়েছে। এরজন্য কেন্দ্রের সরকার দায়ী। এই কারণটি আমাদের মাননীয় অর্থমন্ত্রী সঠিকভাবেই উল্লেখ করেছেন। বর্তমানে রাষ্ট্রীয় মোর্চা সরকার কেন্দ্রে অধিষ্ঠিত হয়েছে। তাদের সঙ্গে কথা বার্তা চলছে কিভাবে এই ঋণ সমস্যার সমাধান করা যায় এবং তা করা গেলে সেখান থেকে আমাদের কিছু টাকা সাশ্রয় হবে। এখানে কোথাও কিছু লুকিয়ে রাখা হয়নি। খোলা আকাশের নিচে দাঁড়িয়েই মাননীয় অর্থমন্ত্রী সমস্ত কিছু স্বীকার করেছেন সৌগতবাবু বলেছেন যে, এই ঘাটতি হচ্ছে ৪৬০ কোটি টাকা। কোথাও এটা লুকানো হয়নি, তিনি এটা গোপন করেন নি। বরং অর্থমন্ত্রীই বলেছেন প্রায় ৪৬০ কোটি টাকার মত ঘাটতি — এই ঘাটতি পূরণের কতকগুলি পথ'ও তিনি বলেছেন। কোনও কথাই তিনি গোপন করার চেষ্টা করেন নি। তিনি এখানে বলেছেন একটা অংশের টাকা বক্রেশ্বরের ঋণ বাবদ আমরা পাব, আর বাকিটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে ঋণ মকুবের ব্যাপারে নিয়ে আলোচনা চলছে, সেখান থেকে এটা পাওয়া যাবে। সেই সঙ্গে সঙ্গে তিনি এই কথা'ও বলেছেন যে, যদি দেখা যায় অর্থগুলি সেইভাবে পাওয়া যাচ্ছে না তাহলে অন্য উপায়ে বিশেষ করে আভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের পরিমাণ বাড়িয়ে, স্বল্প সঞ্চয় বৃদ্ধির পরিমাণ বাড়িয়ে এই ঘাটতি পূরণ করা যাবে এবং শূন্যে নিয়ে যাওয়া যাবে। মাননীয় অর্থমন্ত্রীর উপর আমাদের এই বিশ্বাস আছে, আত্মপ্রত্যয় আছে। পর পর তিনবার তিনি এই হাউসে ঘাটতি শূন্য বাজেট উপস্থাপিত করেছেন এবং শেষে কোনও ঘাটতি হয়, এই ভেবে নতুন কর চাপাতে হয়নি। তিনি সাপ্লিমেন্টরি বাজেট প্লেস করেছেন, এটা ঠিক। কিন্তু সেই সাপ্লিমেন্টরি বাজেটে তিনি নতুন করে জনগণের উপর কোনও করের বোঝা চাপাননি, প্রশাসনিক দক্ষতা বাড়িয়ে কর আদায় করে সাপ্লিমেন্টরি বাজেট তিনি পূরণ করেছেন। এটাই হচ্ছে প্রশাসনিক দক্ষতার নমুনা। সুতরাং আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের বলতে চাই যে, আপনাদের ভয়ের কোনও কারণ নেই। বিগত ৩ বছরের কার্যকলাপের অভিজ্ঞতায় আমাদের অনেক আত্ম বিশ্বাস বেড়ে গেছে এবং তিনি বছরের শেষে যে এই ঘাটতি শূন্য বাজেটই রাখবেন, সেই বিশ্বাস আমাদের আছে। নতুন কর বসানো হয়নি, ঘাটতি হবার সুযোগ নেই।

[10-30 — 10-40 A.M.]

এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নতুন প্রকল্পের কথা ঘোষণা করেছেন কিন্তু উনি বলেছেন তাতে কোনও ইনভেটিভনেস নেই। তিনি চোখ বন্ধ করে দেখেছেন এবং আমাদের আক্রমণ করার জন্য বক্তৃতা করতে হবে তাই এসব কথা বলেছেন। তিনি দেখলেন না যে

এখানে যে জলসরবরাহ প্রকল্পের কথা বলা হয়েছে তাতে ঐ জলসরবরাহ প্রকল্প এমনভাবে তৈরি করা হবে যাতে ঐ জল থেকে সেচেরও ব্যবস্থা করা যায়। এটা একটা মৌলিক জিনিস, নতুন জিনিস। আমরা যেটা চেয়েছিলাম সেটা হচ্ছে, পানিয় জল সরবরাহ ব্যবস্থা করার সঙ্গে সঙ্গে সেচেরও উন্নত ব্যবস্থা করা হবে, সেই কাজই তিনি করেছেন। তারপর আপনারা দেখবেন, বিকেন্দ্রীকৃত অর্থনীতি এবং পরিকল্পনার কথা বলা হয়েছে। যে জিনিসটা গ্রামে ছিল সেটা শহরেও ছড়িয়ে দেওয়া হচ্ছে। এটাও একটা নতুন জিনিস। কংগ্রেস সরকার কোনওদিন কি এসব কথা ভেবেছিলেন? কংগ্রেস আমলে আমরা দেখেছি তারা রাইটার্স বিল্ডিং-এ বসে পরিকল্পনা করতেন কিন্তু এখন গ্রামের ক্ষেত্রেও যেমন তেমনি শহরের ক্ষেত্রেও পৌরসভা ভিত্তিক পরিকল্পনা কমিটি হবে, জেলা ভিত্তিক পরিকল্পনা সাব কমিটি হবে। পরিকল্পনার বিকেন্দ্রীকরণের মূল বিষয়টি এখানে উপস্থিত করা হয়েছে। জনস্বাস্থ্য বিষয়ে মূলত হেলথ কেয়ারের বিষয়ে ইম্যুনাইজেশন প্রোগ্রামের উপর জোর দিয়ে তার উপর বাজেটে নির্দিষ্টভাবে বক্তব্য রাখা হয়েছে। বলা হয়েছে পৌরসভা এবং পঞ্চায়েতের নেতৃত্বে তাদের কিছু আর্থিক সাহায্য দিয়ে দেশে রোগ প্রতিরোধের জন্য নির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হবে। তারপর মাননীয় সৌগতবাবু বলেছেন যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটে সেচ ও কৃষির জন্য বাজেটের ২৫ শতাংশ টাকা ধরেছেন কাজেই গ্রামের জন্য যে বাজেটের ৫০ শতাংশ টাকা ধরা হয়েছে বলা হচ্ছে তা সঠিক নয়। মাননীয় সৌগতবাবু ভুলে গিয়েছেন যে গ্রামের অর্থনীতি শুধু সেচ ও কৃষির উপর নির্ভর করে না। গ্রামের জন্য কর্মসংস্থান প্রকল্প, গ্রামীণ বিদ্যুৎ প্রকল্প ইত্যাদি সব নিয়ে বাজেটের ৫০ শতাংশ টাকা বা তার বেশি টাকা গ্রামের জন্য খরচ করা হবে। কাজেই তিনি যে প্রশ্ন তুলেছেন তারমধ্যে কোনও যুক্তি নেই। তারপর তিনি ভূমিসংস্কারের কথা বলেছেন। তিনি বলেছেন, ভূমি বন্টন করা হয়েছে কিন্তু ভূমিতে আরও উন্নত প্রযুক্তি প্রয়োগ করে ফসল উৎপাদন বাড়াবার কোনও ব্যবস্থা করা হয়নি। স্যার, আমরা বার বার বলে এসেছি যে ভূমি বন্টন ব্যবস্থা যদি সুসংহত করা না যায় তাহলে দেশের প্রকৃত উন্নতি কখনও হতে পারে না। কৃষিক্ষেত্রে কিরকম উন্নতি হয়েছে সে সম্পর্কে এই প্রসঙ্গে আমি দু/একটি পরিসংখ্যান দিতে চাই। ৮০ লক্ষ টন উৎপাদন থেকে বেড়ে গত বছর উৎপাদন হয়েছে ১ কোটি ৫ লক্ষ টন এবং এ বছর ৯০ সালে আশা করা যাচ্ছে ১ কোটি ১৫ লক্ষ টন কৃষি উৎপাদন হবে কৃষি ক্ষেত্রে আমরা নতুন আধুনিক প্রযুক্তি কিছু কিছু গ্রহণ করেছি এবং বিভিন্ন ব্লকে কিছু কিছু উন্নত যন্ত্রপাতি সরবরাহ করে চলেছি। তা সত্ত্বেও কিন্তু বলব, ভূমিসংস্কার না হলে প্রকৃত উন্নতি হত না। জমিদারদের হাতেই যদি জমিগুলি থাকতো তা হলে কৃষিক্ষেত্রে উন্নত প্রযুক্তি ব্যবহৃত হলেও তার সুযোগ সুবিধা ও ফলটা পেত জমিদাররাই যা ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্যে ঘটছে। বিরোধি দলের মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় ব্যানার্জি মহাশয় বললেন যে ভূমি সংস্কার আইন কংগ্রেসই করেছিল এবং এর কৃতিত্ব কংগ্রেসেরই। আমরা বার বার স্বীকার করেছি যে হ্যাঁ, ১৯৫৩ সালে ভূমিসংস্কার আইন হয়েছিল কিন্তু কেন হয়েছিল? ঐ কাকদ্বীপের তেভাগা আন্দোলন, অহল্যা মায়ের শহিদ হওয়া ইত্যাদি ঘটনা এবং নানান কৃষক সংগঠনের আন্দোলনের ফলে সেদিন কংগ্রেস সরকার বাধ্য হয়েছিল এই আইন করতে। আইন সেদিন হয়েছিল কিন্তু সেই আইন কার্যকরী হয়নি। সেই আইন কার্যকারী হয়েছিল ১৯৬৭ সালে যখন মন্ত্রী হয়েছিলেন প্রয়াত নেতা কমরেড হরেকৃষ্ণ কোঙার। সেদিন ৬ লক্ষ একর জমি দখল করা হয়েছিল এবং

সেই জমি বিলি করা হয়েছিল। কংগ্রেসের ইচ্ছা ছিল না সেই জমি কৃষকদের হাতে যাক কিন্তু কমিউনিষ্ট পার্টিও বিভিন্ন কৃষক সংগঠনের আন্দোলনের ফলে ভূমি সংস্কার আইন সেদিন কার্যকরি হয়েছিল কাজেই এ ক্ষেত্রে কংগ্রেসের কোনও কৃতিত্ব নেই। এই প্রসঙ্গে সৌগতবাবুকে জিজ্ঞাসা করি, সারা দেশে তো কংগ্রেসেরই রাজত্ব ছিল এবং বিভিন্ন প্রদেশেও তাদেরই রাজত্ব ছিল তাহলে তারা ভূমিসংস্কার আইন কার্যকর করেন নি কেন? প্রশান্ত মহলানবিশ কমিটির রিপোর্ট অনুযায়ী সারা ভারতবর্ষে ৬ কোটি একর জমি উদ্‌বৃত্ত হতে পারে। কত জমি বিলি হয়েছে সারা দেশে? সারা দেশে প্রায় ৭০/৭৫ লক্ষ একর জমি এই পর্যন্ত গরীব মানুষের কাছে বিলি করা হয়েছে, সুতরাং কংগ্রেসের কোনওদিনই ইচ্ছা ছিল না এবং মাননীয় সৌগতবাবু বলেছেন যে পশ্চিমবাংলার শিল্পায়ন এর পরিবেশ নাকি গড়ে ওঠেনি। মুখ্যমন্ত্রী বলেছেন, হ্যাঁ, পরিবেশ তো গড়ে উঠেছে। বিশেষ করে কংগ্রেস ক্ষমতা থেকে অপসারিত হওয়ার ফলে পশ্চিমবাংলায় শিল্প গড়ে ওঠার একটা পরিবেশ গড়ে উঠেছে। পরিকাঠামোর কথা বলেছেন, আমি আপনাকে বলি, হলদিয়ায় সমস্ত পরিকাঠামো আছে, জমি আছে, প্রায় ৪০ কোটি টাকা খরচ করে আমরা জল সরবরাহ প্রকল্প তৈরি করেছি। ওখানে এমন কি বিদ্যুৎ দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছি, যে হলদিয়া পেট্রো কেমিক্যাল এবং হলদিয়ার অন্যান্য শিল্পের জন্য ২১০ মেগাওয়াট এর একটা বিদ্যুতের ইউনিট সব সময় রিজার্ভ থাকবে, মজুত থাকবে, এত সমস্ত করা হয়েছিল। এই কথা বারে বারে কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছিল। কিন্তু তারা তো হলদিয়া পেট্রো কেমিক্যালের অনুমোদন দিয়ে গেলেন না? হলদিয়া সার কারখানা সম্পর্কে বারে বারে বলেছি, কেন্দ্রীয় সরকারের ক্রুটির জন্য, তাদের ভুল নীতির জন্য, প্রযুক্তিগত ক্রুটির কারণে সেই কারখানা আজকে বন্ধ হয়ে আছে। হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণ করা গেল না। এখানে বললেন ন্যাপথা বিদেশ থেকে আমদানি করতে হবে, স্ববিরোধী কথা বলছেন। হ্যাঁ, আমাদের বিদেশ থেকে আমদানি করতে হবে, আপনারা যদি হলদিয়া তৈল শোধনাগারের সম্প্রসারণ প্রস্তাবটা অনুমোদন করতেন তাহলে আমাদের এত ন্যাপথা বিদেশ থেকে আমদানি করতে হত না। মাননীয় সৌগত বাবু শুনলে খুশি হবেন, এই যে ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্ট তৈরি হবে, তারজন্য ন্যাপথা সবটা আমদানি করতে হবে না। ওগুলো পশ্চিমভারত থেকে পাওয়া যাবে, তারও আশ্বাস পাওয়া যাবে। যদি হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারিত হত তাহলে এটা থেকে রেহাই পাওয়া যেত। হলদিয়া বন্দর, কলকাতা বন্দরকে ওরা বারোটা বাজিয়ে গেছেন। আজ পর্যন্ত কলকাতা এবং হলদিয়া বন্দরে যাতে ডকে বড় বড় জাহাজ ঢুকতে পারে, তারজন্য নদীর নাব্যতা বৃদ্ধির জন্য ড্রেজিং প্রকল্প ৬ষ্ঠ পরিকল্পনায় অনুমোদন করেন নি। সুতরাং পশ্চিমবাংলার শিল্পের পরিকাঠামো গড়ে ওঠার ক্ষেত্রে আপনারা চিরদিন বাধা সৃষ্টি করেছেন, শিল্পোন্নয়নে বাধা সৃষ্টি করেছেন আপনারা। শুধু তাই নয়, আপনারা নিজেরা একটা কথা বলছেন, উনি বলছেন ঐ আম্বানি থেকে আরম্ভ করে বিড়লা থেকে আরম্ভ করে সকলেই পশ্চিমবাংলায় শিল্প গড়তে চাইছে। কারণ এখানে বন্ধু সরকার নির্ভর এই প্রকল্প এরজন্য তারা এই ধরনের সহযোগিতার কথা বলছেন, বাস্তব অবস্থা তো তাই, এতে তো তাই প্রমানিত হয় যে কেন কংগ্রেস আমলে পশ্চিমবাংলায় বড় বড় শিল্পপতি শিল্প গড়তে চায়নি? কারণ রাজীব গান্ধী নির্দেশ দিয়েছিলেন পশ্চিমবাংলায় কোনও শিল্প গড়বে না, হলদিয়া পেট্রো কেমিক্যালে অংশ গ্রহণ করতে পারবে না। যদি তোমরা পশ্চিমবাংলায় কোনও লগ্নী করো তাহলে ভারতবর্ষের কোনও জায়গায় লাইসেন্স

পাবে না, এই নির্দেশ আপনারা দিয়েছেন। সেই কারণে পশ্চিমবাংলায় কোনও শিল্প কারখানা গড়ে উঠতে পারে নি। আপনারা অপসারিত হয়েছেন, জনগণ আপনাদের তাড়িয়ে দিয়েছে, তাই শিল্পপতিরা লাইন দিয়েছে পশ্চিমবাংলায় শিল্প গড়ে তোলার জন্য। এই থেকে প্রমানিত হয় পশ্চিমবাংলায় পরিকাঠামো আছে, পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের সুযোগ আছে। আজকে আপনারা একটা কথা বলেছেন যে আপনারা বাড়াতে পেরেছেন কি? আমরা সম্পদ বাড়িয়েছি এবং আরও বাড়ানো দরকার। কিন্তু কি করে বাড়াবো, আমাদের বড় বড় শিল্পগুলো বন্ধ, চট শিল্প বন্ধ, অনেক কারখানা বন্ধ, সম্পদ সংগ্রহের যে উৎসগুলো, সেই সমস্ত উৎসগুলোকে আপনারা বন্ধ করে দিয়েছেন। যদি এই শিল্পগুলো গড়ে উঠতে পারে, তাহলে সম্পদ সংগৃহিত হবে। স্বভাবিক ভাবে মাননীয় সৌগতবাবু যে বক্তব্য বলেছেন, সেই বক্তব্যগুলো সারবত্তাহীন, তাই অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, যে বাস্তব অবস্থা, কেন্দ্রীয় কংগ্রেস সরকার ভারতবর্ষের অর্থনীতির বুনিয়াদকে ভেঙেছে, সংস্কৃতির মূল্যবোধকে ভেঙে চুরমার করে দিয়েছে, সেই ধ্বংসস্তুপের মধ্যে দাঁড়িয়ে স্বর্ণ সৌধ তৈরি করা যায় না। তা সত্ত্বেও একটা বাস্তব অবস্থার মধ্যে দাঁড়িয়ে শ্রমিক, কৃষক, খেটে খাওয়া গরিব মানুষের চাহিদাকে পূরণ করার চেষ্টা করা হচ্ছে, তাই এই বাজেটকে আমি সমর্থন করছি।

[10-40 — 10-50 A.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী আজকে পশ্চিমবঙ্গ সরকারের যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে আমি পূর্ণ বিরোধিতা করছি। তার একটা মাত্র কারণ, এই বাজেটে সাধারণ মানুষের কোনও আশার আলো আমরা দেখতে পাচ্ছি না। এইবাজেট সম্পূর্ণ জনস্বার্থ বিরোধী বাজেট। মাননীয় অর্থমন্ত্রী, তিনি এই বাজেট পেশ করবার কিছুদিন আগে বর্তমান কেন্দ্রে তাদের যে বন্ধু সরকার, সেই সরকার যে বাজেট পেশ করেছেন, তাতে প্রায় ১ হাজার ৭৯০ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে। এবং এই ঘাটতির ৪৬৫৫ কোটি টাকা রেলের ভাড়া বাড়িয়ে, পেট্রল ডিজেলের, পোস্টাল আর্টিকেলের দাম বাড়িয়ে তোলবার চেষ্টা করেছে। ফলে এটা বলা যেতে পারে যে, গোটা ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবাংলার মানুষদের ঘাড়েও বোঝা চাপিয়ে দিচ্ছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী ইতিপূর্বে প্রতি বছরই তার বাজেট বিবৃতির মধ্যে কেন্দ্রীয় সরকারের সমালোচনা করে বক্তব্য পেশ করতেন। কিন্তু এ বছরই প্রথম দেখছি যে, কেন্দ্রীয় সরকারের নীতির কোনও সমালোচনা তার বাজেট বিবৃতির মধ্যে নেই। কেন্দ্রীয় বাজেট পেশ হবার পর তিনি প্রথমে বক্তৃতা রেখেছিলেন যে, কেন্দ্রীয় বাজেটের ফলে মুদ্রাস্ফীতি ঘটবে না। পরবর্তীকালে তিনি তার সেই বক্তব্য সংশোধন করে বলেছেন যে, মুদ্রাস্ফীতি ঘটবে। একই বিষয়ে এইরকমভাবে তিনি বক্তব্য রেখেছেন, দুরকম বক্তব্য রেখেছেন। তিনি তার দুটি মনের পরিচয় দিয়েছেন। তিনি তার রাজনৈতিক মন দিয়ে রাজনৈতিক নেতা হিসাবে বলেছেন, দ্রব্য মূল্য বৃদ্ধি হবে না, আবার পরবর্তীকালে সংবাদপত্রে বলেছেন, 'আমি আগে ঠিক বলি নি, আমি এখন ঠিক কথা বলতে চাই।' অর্থাৎ তিনি একটা তার পলিটিক্যাল মাইন্ডের এবং আর একটা তার রিয়েল মাইন্ডের পরিচয় দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতার প্রথমেই বলেছেন,'' ভারতবর্ষে কৃষি উৎপাদনের পরিকল্পনা বারংবার দেখা হয়েছে সম্পন্ন কৃষকদেরই চোখ দিয়ে। একইভাবে, শিল্প উৎপাদনের পরিকল্পনা দেখা হয়েছে বৃহৎ

শিল্পপতিদের চোখ দিয়ে।'' মাননীয় অর্থমন্ত্রী যদিও অর্থনীতির লোক, তথাপি তিনি পন্ডিত মানুষ, তার বিভিন্ন বিষয়ে পড়াশুনা আছে, তিনি নিশ্চয়ই ইতিহাস জানেন। ১৯৪৭-৪৮ সালে যখন পন্ডিত জওহর লাল নেহেরু ভারতবর্ষের প্রধানমন্ত্রীর দায়িত্বভার গ্রহণ করেছিলেন প্রায় তখন থেকেই ১৯৪৯ সাল থেকে ১৯৫৫ সাল পর্যন্ত ৬ বছর ধরে যে ভূমি সংস্কারের নীতি গ্রহণ করা হয়েছিল সেটা কখনই সম্পন্ন কৃষকদের দৃষ্টি দিয়ে নয়। সেই নীতির দ্বারা মধ্য-স্বত্ব বিলোপ করা হয়েছিল, জমিদারি প্রথা উচ্ছেদের ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। সবচেয়ে বড় কথা হচ্ছে ঐ নীতি গ্রহণ করার ফলে আমরা দেখতে পেয়েছিলাম যে, কংগ্রেসই দেশে প্রথম ডাক দিয়েছিল, 'লাঙ্গল যার জমি তার।' এবং এই নীতিকে বাস্তবে রূপ দান করার জন্য ভারতবর্ষের কোটি কোটি গরিব মানুষের স্বার্থেই কংগ্রেস জমিদারি প্রথা উচ্ছেদ বিল পাশ করেছিল, ভূমি সংস্কার করেছিল। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে পশ্চিমবাংলায় উদ্বৃত্ত জমি সবচেয়ে বেশি উদ্ধার করে খাস করা হয়েছিল ১৯৭১-৭২ সালে। সে সময়ে আমরা ১০ লক্ষ একর জমি উদ্ধার করে তারমধ্যে সাড়ে সাত লক্ষ একর জমি গরীব ভাগচাষি এবং প্রান্তিক চাষিদের মধ্যে বিলি করেছিলাম এবং রায়তি পাট্টাও অর্পণ করেছিলাম। লর্ড কর্নোয়ালিশের মতো স্থায়ী বন্দোবস্ত করা হয়েছিল। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, তিনি বলুন, গত ১৩ বছরে তারা কত খাস জমি বিলি করেছেন? গ্রামের একদম গরিব মানুষদের স্বার্থে এক্ষেত্রে কি কাজ করেছেন, আর পূর্বতন সরকারই বা কতটা কাজ করেছিল? এসব প্রশ্নের সম্বন্ধে কোনও কথা বলার সাহস মাননীয় অর্থমন্ত্রীর হয়নি। তিনি বলেছেন ১৯৭৬-৭৭ সালে মজুরি ছিল ৫ টাকা ৪০ পয়সা। এটা তিনি কোথা থেকে পেয়েছেন জানি না। আমি তো কোনও জায়গায় এই হিসাব দেখতে পাই নি। ১৯৭৭ সালের ৩০ শে এপ্রিলের আগে, যেদিন কেন্দ্রীয় সরকার এখানকার কংগ্রেসি সরকারকে বরখাস্ত করেছিলেন সেইদিনের আগে পর্যন্ত এখানে কৃষি মজুরদের রোজ ছিল বা মজুরি ছিল ৯ টাকা ২০ পয়সা। আমরাই প্রথম কৃষি মজুরির রোজ নির্ধারণ করে দিয়েছিলেন। তার আগে পর্যন্ত কলকাতায় ১০ টাকা রোজ ছিল, যাদবপুরের ৮ টাকা রোজ ছিল, ক্যানিং-এ ৬ টাকা রোজ ছিল, পুরুলিয়ায় ৪ টাকা রোজ ছিল। আমরাই প্রথম কৃষকদের মজুরি নির্দিষ্ট করে দিয়েছিলেন। কংগ্রেস সরকারই প্রথম এবিষয়ে আইন করেছিল। প্রতিটি ব্লকে মিনিমাম ওয়েজেস দেখার জন্য ইনসপেক্টরদের ওপর দায়িত্ব দেওয়া হয়েছিল। সুতরাং সম্পন্ন কৃষকদের চোখ দিয়ে কংগ্রেস পরিকল্পনা রচনা করত এবং বাজেট করত, একথা অর্থমন্ত্রীর বলা উচিত হয়নি। বর্গা রেকর্ডের কথা বলা হয়েছে। স্যার, আপনি নিশ্চয়ই জানেন ১৯৫৫ সালে ৩০.৪ লক্ষ ভাগচাষী জমির মালিকানা পেয়েছিল এবং আরও ৩০ লক্ষকে জমির ওপর তাদের স্বত্বকে স্বীকৃতি দেওয়া হয়েছিল। এটা হচ্ছে ১৯৫৫ সালের হিসাব। তারপরেও আরও জমি বিলি হয়েছে। আর এই সরকার বিগত ১৩ বছর ধরে বর্গা অপারেশনের নামে গ্রামে গ্রামে রক্তক্ষয়ী দাঙ্গা লাগিয়েছে। গরীব চাষিদের স্বার্থে কোনও ব্যবস্থাই করতে পারে নি। এবারে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আপনি বলেছেন, শিল্প উৎপাদকের পরিকল্পনা দেখা হয়েছে বৃহৎ শিল্পপতিদের চোখ দিয়ে। আপনি যেমন, ইকনমিকসের ছাত্র, তেমনি আপনার নিশ্চয়ই হিসট্রি পড়া আছে। আপনি জানেন, ১৯৪৮ সালে পন্ডিত জওহরলাল নেহেরু পাবলিক সেক্টরে শিল্প উৎপাদনের গুরুত্ব দিয়েছিলেন। ১৯৫৫ সালে মাদ্রাজের আবাদিতে কংগ্রেসের একটি পূর্ণাঙ্গ অধিবেশন হয়েছিল। সেখানে সোসালিসটিক

প্যাটার্ন অফ সোসাইটির কথা বলা হয়েছিল। সেই ঐতিহাসিক অধিবেশনে সমাজতান্ত্রিক ধাঁচে সমাজব্যবস্থার কথা বলা হয়েছিল এবং সেই সম্মেলনে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল যে, সামাজিক মালিকানা অথবা নিয়ন্ত্রনের উৎপাদন দ্রুত বৃদ্ধির এবং জাতীয় আয়ের যুক্তি সম্মত সমবন্টনের কথা। তারপর বলা হয়েছিল, লগ্নীর মূল লক্ষ্য হবে ব্যক্তিগত মুনাফা না হয়ে সমস্ত সামাজিক লাভ এবং তারপর রাষ্ট্র পরিকল্পনা ও উন্নয়নের ব্যাপারে মূল ভূমিকা গ্রহণ করবে। তারপর সরকারি উদ্যোগে বিভিন্ন শিল্প প্রতিষ্ঠিত হয়েছিল। আবাদি অধিবেশনের ১৫ মাস পর দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনা হয়েছিল। সেকেন্ড ফাইভ ইয়ার প্ল্যানে সেখানে পরিষ্কার সমাজতান্ত্রিক ধাঁচে যে সমাজ ব্যবস্থা তার সঙ্গে সঙ্গতি রেখে আমরা ভারি শিল্প এবং বৃহৎ শিল্পের দিকে গুরুত্ব দিয়েছিলাম। তারপর ক্ষুদ্র ও কুটির শিল্পের বিকাশ সাধিত হয়েছিল। শিল্প বিকাশের ক্ষেত্রে প্রধান ভূমিকা নিয়েছিল বেসরকারি উদ্যোগ। আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বললেন সম্পন্ন বৃহৎ পুঁজিপতিদের দৃষ্টিকোন থেকে বিচার করা হয়েছিল, এটা আমি মানতে পারছি না। পন্ডিত জওহরলাল নেহেরু বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীতে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করেছিলেন। তিনি বলেছিলেন, হয় শিল্প কর, না হয় ধ্বংস হও। গান্ধীজীর শিষ্য হওয়া সত্ত্বেও তিনি বিনোয়াজীর পথে চলেননি। মাননীয় অর্থমন্ত্রীর নিশ্চয়ই একথা জানা ছিল না। দ্বিতীয়ত মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে দারিদ্র দূরীকরণের কথা উল্লেখ করেছেন, যদিও একথা অনেক পুরানো। ১৯৭১ সালে আমাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী, তিনি গরিবি হটানোর ডাক দিয়েছিলেন এবং যারজন্য তিনি ব্যাঙ্ক জাতীয়করণ করেছিলেন। আজকে তারই জন্য সমস্ত ন্যাশনালাইসড ব্যাঙ্কগুলি থেকে কোটি কোটি টাকা বিভিন্ন রাজ্যের বিভিন্ন সংস্থা নিতে পারছে এবং এরফলে বিভিন্ন ইন্ডাস্ট্রিস ডেভেলপ হচ্ছে। সেই স্লোগান তিনিই তুলেছিলেন। আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গ্রামীন উন্নয়নের কথা বলেছেন। এই গ্রামীন উন্নয়নের সার্বিকরূপ যদি দেখা যায় তাহলে দেখবেন, এখানে যে কল্যাণকর, মঙ্গলকর কাজ করেছেন সেই কাজ অত্যন্ত সীমিত। এন.আর.ই.পির ক্ষেত্রে যত কাজ হয়েছে তার ৫০ পারসেন্ট টাকা কেন্দ্রীয় সরকারের আর ৫০ পারসেন্ট টাকা রাজ্য সরকারের। আর.এল.ই.জি.পির ৫০০ কোটি টাকার যে কাজ হয়েছে তার পুরো টাকা কেন্দ্রীয় সরকারের। আর জহর রোজগার যোজনার যে কাজ হচ্ছে তার ৮০ পারসেন্ট টাকা কেন্দ্রের আর ২০ পারসেন্ট টাকা রাজ্য সরকারের। ফলে আপনি গ্রামীণ যে উন্নয়নের কথা বলছেন, ঢাক-ঢোল পেটাচ্ছেন, প্রকৃতপক্ষে দেখতে হবে কোনও সরকারের দায়িত্ব, নেতৃত্বে এই ব্যবস্থা অবলম্বিত হয়েছে? তাই বলছি, গ্রামের উন্নয়নের অবদান আপনাদের অত্যন্ত কম এবং সীমিত। আজকে গোটা ভারতবর্ষে বিলো দি পভার্টি লাইন অর্থাৎ দারিদ্র সীমার নিচে এখন পর্যন্ত ৭৫ পারসেন্ট মানুষ আছেন। এই পশ্চিমবঙ্গ সরকার কথা দিয়েছিল সপ্তম যোজনার মধ্যে বিলো দি পভার্টি লাইন আর কেউ থাকবে না। কিন্তু আজকে ১৯৯০ সাল, এখন পর্যন্ত ৫০ পারসেন্ট লোক বিলো দি পভার্টি লাইনে রয়ে গেছে। আপনারা পশ্চিমবঙ্গে এ ব্যাপারে কোনও ব্যবস্থা অবলম্বন করতে পারেন নি। আজকে পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ ছেলে-মেয়ে পাশ করে বেকার হয়ে বসে আছে। কেউ বি.এ পাশ করেছেন, কেউ এম.এ. পাশ, কেউ বি.এস.সি, কেউ এম.এস.সি, কেউ বি.কম., কেউ এম.কম., কেউ ডাক্তার, কেউ ইঞ্জিনিয়ার। এদের জন্য কোনও সুষ্ঠু পরিকল্পনা দেখতে পেলাম না।

[10-50 — 11-00 A.M.]

পশ্চিমবঙ্গে বেকার ক্রমশ বেড়ে চলেছে। শিক্ষিত বেকারের সংখ্যা ডাক্তার ইঞ্জিনিয়ার ২০ লক্ষ ৪৮ হাজার। আপনি এখানে যে সমীক্ষা দিয়েছেন তাতে আমরা দেখতে পাচ্ছি বি.এ., এম.এ. এবং পাসড এস.এফ একজামিনেশন ১২ লক্ষ ৭৮ হাজার। এটা বেড়েছে, আগে ছিল ১২ লক্ষ ৭৫ হাজার। আন্ডার গ্রাজুয়েট ৬ লক্ষ ২ হাজার, এখন হয়েছে ৬ লক্ষ ১০ হাজার। ১ লক্ষ ৮ হাজার, এম.এ., এম.এস.সি., বি.কম., বি.এস.সি, ডাক্তার, ইঞ্জিনিয়ার আরও অন্যান্য যা আছে তাতে ৪ লক্ষ ৫৮ হাজার, মোট ২৩ লক্ষ ৪৮ হাজার। এরসঙ্গে ডাক্তার ইঞ্জিনিয়ার রয়ে গেছে। আজকে পশ্চিমবঙ্গে বেকারির চরম অবস্থা। দিনের পর দিন তা বেড়ে চলেছে এবং তারজন্য কোন সুষ্ঠ পরিকল্পনার কোনও ব্যবস্থা গ্রহণ করার জন্য বাজেট বক্তব্যের মধ্যে দেখতে পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখতে পাচ্ছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, শিল্প ক্ষেত্রে অনেক কথা বলেছেন আমাদের সৌগত বাবু এবং মৃত্যুঞ্জয় বাবু বলেছেন, আপনি তার জবাব দেবেন। আমি তার সম্বন্ধে কিছু বলছি না, তবুও আংশিকভাবে বলব যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট বেড়েছে এবং আপনার সরকার প্রত্যেকটি ক্ষেত্রে কিভাবে ব্যর্থ হয়েছে সেটা আপনার কাছে আমি তুলে ধরতে চাই। এখানে দেখা গেল যে, আজকে লকআউট দিনের পর দিন বেড়ে চলেছে। কত লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে তা আপনি অনুধাবন করতে পারবেন না। ধর্মঘট আপনি কিছু কমিয়েছেন ১৯৮৬তে ২৯, ১৯৮৭তে ৩০, ১৯৮৮তে ৩৯, ১৯৮৯তে ৬০ দিন ধর্মঘট কমে এসেছে, কিন্তু শ্রম দিবস নষ্ট হয়েছে। ২ লক্ষ ৫০ হাজার শ্রম দিবস নষ্ট করেছেন। ১৯৮৯ সালে লক-আউট, ক্লোজার ইত্যাদিতে শ্রম দিবস নষ্ট হয়েছে ২ লক্ষ ৮৯ হাজার দিন। মাননীয় অর্থমন্ত্রী, আমি আপনার কাছে জানতে চাই লক আউটের জন্য যে আড়াই লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে তারজন্য কি স্টেপ নেবেন? আপনার বাজেট বক্তব্যে দেখতে পাচ্ছি, আপনি তাহলে গরিবের দৃষ্টিভঙ্গী নিয়ে বাজেটকে কিভাবে বিচার করছেন। এটা কি সম্পন্ন লোকের দৃষ্টিভঙ্গী নয়? আপনার জানা উচিত পন্ডিত জওহর লাল নেহেরুর সময়ে তখনকার সরকার কি দৃষ্টিভঙ্গী নিয়েছিলেন। আপনার ইতিহাস পড়ে জানা উচিত যে ১৯৫৬ সালে ইমপিরিয়াল ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, জীবনবিমা, লাইফ ইনসিওরেন্স কর্পোরেশন জাতীয়করণ কাদের স্বার্থে করা হয়েছিল? এসব করেছিলেন পূর্বতন সরকার। একটু আগে মাননীয় সৌগত বাবু দু-একটি কথা বলেছেন। তার বক্তব্য তুলে ধরে বলতে চাই যে, পরিবহনের কি অবস্থা? কলকাতা স্টেট ট্রান্সপোর্ট, উত্তরবঙ্গ সর্বত্র লোকসান, লোকসান এবং লোকসান! ভর্তুকি দিতে হচ্ছে ৪৪ কোটি টাকা। দুধে দিতে হচ্ছে প্রায় ২১ কোটি টাকা। এইভাবে রাষ্ট্রীয় পরিবহনের জন্য ভর্তুকির পরিমাণ ৪৪ কোটি ৪ লক্ষ ১৭ হাজার টাকা। বিরাট লোকসান, আর কলকাতা, বর্ধমান এবং দুর্গাপুর প্রকল্পগুলিতে ২০ কোটি ২৯ লক্ষ ৩০ হাজার টাকা লোকসান। লাভ হয়েছে শুধু আপনার হাতে তৈরি ইট ভাটায়। ওতে সামান্য কিছু লাভ করেছেন। পশ্চিমবঙ্গ সরকারের যতগুলি বানিজিক এবং আধা বানিজিক লেনদেনের গুরুত্বপূর্ণ প্রকল্প আছে সেখানে সর্বত্র লোকসান হচ্ছে। বৃহত্তর কলকাতার দুগ্ধ সরবরাহ প্রকল্প, দুর্গাপুর, বর্ধমান সর্বত্রই লোকসান। আমাদের বারুইপুরে, মানিকতলায় সর্বত্র লোকসান চলছে। ট্রাম, বাসে, এমন কি ট্যুরিস্ট বাসে পর্যন্ত লোকসান বেড়ে চলেছে। আজকে আপনি যে অর্থনৈতিক সমীক্ষা দিয়েছেন তাতে আমি যে বক্তব্য রাখলাম সেটা যে যথাযথ সত্য তার

উদাহরণ তুলে ধরছি। ওয়েস্টিং হাউস স্যাকসবি ফার্মার লিমিটেডে লোকসান হয়েছে ৮ কোটি ৮৫ লক্ষ ১৩ হাজার টাকা ডিউরিং দি ইয়ার। এতে মায়নাস করলে লস হচ্ছে, প্লাস করলে প্রফিট হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন এতে লস হয়েছে ৬.৩০ কোটি টাকা, কল্যাণি স্পিনিং মিলস লিমিটেড লোকসান ৭ কোটি ৫১ লক্ষ ৫৬ হাজার, দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড এতে লস ১৪ কোটি ৬৪ লক্ষ ১ হাজার টাকা, দুর্গাপুর কেমিক্যালস এতে লস হয়েছে ৯ কোটি ৮৯ লক্ষ ৭০ হাজার টাকা, ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রি কর্পোরেশন লিমিটেড এতে লস হয়েছে ১২ লক্ষ ১৮ হাজার টাকা, ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড এতে লস ৮৭ লক্ষ ১ হাজার টাকা। দেখা যাচ্ছে গ্রেট ইস্টার্ণ হোটেলে লাভ হয়েছে, অর্থাৎ রাজ্য সরকারের অধীনস্ত একটিমাত্র সংস্থা লাভ করেছে। তারপর দেখুন, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন লোকসান, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন লোকসান, সাউথ বেঙ্গল (দুর্গাপুর) স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সর্বত্র লোকসান, ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানি লিমিটেড সেখানেও লোকসান। ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলে লোকসান, ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড লোকসান। ফলে শুধু লোকসান, লোকসান আর লোকসান। কোনও জায়গায় লাভের দৃষ্টান্ত ১৩ বছরের মধ্যে আপনারা স্থাপন করতে পারলেন না। তারপর দেখুন, ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন সেখানেও লোকসান। ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড, ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড এখানে একটা বিরাট লোকসান, কিন্তু সেটা নট অ্যাভেইলএবেল করে রেখে দিয়েছেন। কবে সেটা অ্যাভেইলএবল হবে জানি না। টি ডেভেলপমেন্ট কর্পোরেশন, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সেখানেও লোকসান। কত আর বলবো।

[11-00 — 11-10 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেক্ষেত্রে তিন বছর যাবত অর্থমন্ত্রী হিসাবে সেটা তিনি করছেন। যতীনবাবু পূর্ত দপ্তরের মন্ত্রী ছিলেন, কিন্তু কিছু কলহ বিবাদের মধ্যে দিয়ে তিনি চলে গেলেন। পূর্তমন্ত্রীর দায়িত্বে মুখ্যমন্ত্রী কিছুদিন ছিলেন। বর্তমানে মতীশবাবু পূর্তমন্ত্রী হয়েছেন। পাবলিক ওয়ার্কস এক্ষেত্রে হাউসের মেম্বাররা এটা লক্ষ্য করে দেখেন যে, উন্নয়নের কাজটা কিভাবে চলছে তাহলে অবাক হয়ে যাবেন, দেখবেন এরা সর্বদিক থেকেই ব্যর্থ। আমার হাসি পাচ্ছে, দেখুন রোড লেন্থ ইন ওয়েস্ট বেঙ্গল! মালদা জেলায় ১৯৮৬ সালে রোড লেন্থ ছিল ৬৩০, সবটাই কিলোমিটারে, ১৯৮৭ সালে ঐ জেলাতে রাস্তা হল মাত্র ১ কিলোমিটার দাঁড়াল ৬৩১, ১৯৮৮ সালে দাঁড়াল ৬৩৪ - ৩ কিলোমিটার বাড়লো, ১৯৮৯ সালে হল ৬৩৬ বাড়লো মাত্র ২ কিলোমিটার। ওয়েস্ট দিনাজপুরের মতো একটি গরিব জেলা, সেখানে ১৯৮৮ সালে রাস্তা ছিল ৯৭১ কিলোমিটার, ১৯৮৯ সালে সেটা দাঁড়াল ৯৩৩ কিলোমিটার। অর্থাৎ বাড়লো মাত্র ২ কিলোমিটার রাস্তা। হুগলি ডিস্ট্রিক্ট একটি ডেভেলপড ডিস্ট্রিক্ট। সেখানে ১৯৮৬ সালে রাস্তা ছিল ১১১১ কিলোমিটার, ১৯৮৭-তে ১১১৬ কিলোমিটার, ৫ কিলোমিটার বাড়লো, ১৯৮৮ সালে সেটা দাঁড়াল ১১১৭ - ১ কিলোমিটার বাড়লো, ১৯৮৯ সালেও সেই ১১১৭, অর্থাৎ ১ কিলোমিটার

রাস্তাও বাড়লো না, যা ছিল তাই রয়ে গেল। এই হল উন্নয়নের অবস্থা! তারপর দেখুন, বর্ধমান ডিস্ট্রিক্ট সেখানে ১৯৮৮ সালে রাস্তা ছিল ১৭৭৩ কিলোমিটার, আর ১৯৮৯ সালে সেটা দাঁড়ালো ১৭৭৫ কিলোমিটারে। এত বড় একটা ডিস্ট্রিক্ট, সেখানে এই সময়ে মাত্র ২ কিলোমিটার রাস্তা বাড়লো! জলপাইগুড়ি জেলা সেখানে ১৯৮৭ সালে যেখানে রাস্তা ছিল ১৩১৩ কিলোমিটার, সেখানে দেখছি ১৯৮৮ সালেও ১৩১৩ কিলোমিটার, ১৯৮৯ সালেও সেই ১৩১৩ কিলোমিটার। কাজেই ৩ বছর জলপাইগুড়ি জেলায় ১ কিলোমিটার রাস্তাও তৈরি হলনা। অর্থমন্ত্রী হিসাবে অন্যান্য দপ্তরের খবরগুলি নিন না? আজকে পরিবহন দপ্তরের কি অবস্থা? আপনি আজকে ঘাটতি শূন্য বাজেট তৈরি করেছেন। আপনি যোগ বিয়োগ করে মিলিয়ে দিয়ে শূন্য করে দিচ্ছেন। টু প্লাস টু ইজ ফোর এবং টু মাইনাস টু ইজ জিরো এটা তো সবাই জানে। আপনি মিলিয়ে দিচ্ছেন, কোনও রিস্ক নিচ্ছেন না। আপনার তো এটা জানা উচিত নো রিস্ক নো গেন। আপনার তো একটু ঝুঁকি নেওয়া উচিত। আপনি এতো বড় একটা পন্ডিত ব্যক্তি হোয়াট ইজ ইয়োর ভিউজ? আপনার এইরকম কাপুরুষের মতো একটা বাজেট পেশ করা উচিত হয়েছে? আপনার এই ঘাটতি শূন্য বাজেট থাকবে? আপনি একটু অন্তত রিস্ক নিন। কংগ্রেস আমলে আমরা অনেক রিস্ক নিয়ে বাজেট পেশ করেছি প্রায় ১০ পারসেন্ট ঘাটতি বাজেট পেশ করেছি। সেই ক্ষেত্রে কি লাভ হয়নি? ঝুঁকি না নিলে কোনও লাভ হয়না। আপনি এটা অন্তত ভাল করেই জানেন, আপনি ভয় পাচ্ছেন। কিসের ভয় আপনার? এতে কি আপনার সম্মান বাড়ছে? আপনি ভয় পাচ্ছেন যদি মন্ত্রীত্ব চলে যায়। আমেরিকার একজন বিখ্যাত লেখক ওয়াশিংটন আরভিং তার একটা লেখনিতে বলেছিলেন বাজেট সম্পর্কে। তিনি বলেছিলেন সাহিত্য হচ্ছে শুকনো কতকগুলি কাগজ আর বাজেট হচ্ছে শুকনো কতকগুলি কাগজ এবং দরিদ্রতায় ভরা। রাইটার ওয়াসিংটন আরভিং বাজেট সম্পর্কে যেটা বলেছিলেন আপনার ক্ষেত্রে তাই। স্যার, প্রচুর শুকনো কাগজ আমাদের তিনি উপহার দিয়েছেন এবং তারসঙ্গে দরিদ্রতা উপহার দিয়েছেন এই বাজেটের মাধ্যমে। কোথায় পশ্চিমবঙ্গকে নিয়ে যাচ্ছেন সেটা আমি বুঝতে পারছি না। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করতে চাই মাননীয় অর্থমন্ত্রী যেন এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করেন। মাননীয় অর্থমন্ত্রীকে আমার অনেক কথা বলার ছিল কিন্তু সময়ের জন্য বলতে পারছি না। উনি ডেভেলপমেন্টের কথা বলছেন। জ্যোতি বাবু একবার এখানে যাচ্ছেন একবার ওখানে যাচ্ছেন নানাভাবে তিনি জাতীয় এবং সেইসঙ্গে আন্তর্জাতিক নেতা হতে চাচ্ছেন। সেইরকম অর্থমন্ত্রী মহাশয় ঘাটতি শূন্য বাজেট পেশ করে আন্তর্জাতিক নেতা হতে চাচ্ছেন। ওনার ডিগ্রি আছে ঠিকই, কিন্তু ডিগ্রিটা কিছু নয়, বাজেট সম্পর্কে একটা বাস্তব জ্ঞান থাকা দরকার। বাজেটের দৃষ্টিভঙ্গী না থাকলে হবে না। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাস করতে চাই আপনার বাজেট ফর্ম কনক্রিট টু অ্যাবট্রাক্ট, না, ফর্ম অ্যাবট্রাক্ট টু কনক্রিট? কোনটা ঠিক? এই ব্যাপারে আপনি নিশ্চয়ই ব্যাখ্যা করে বলবেন। এই বাজেটটা আপনি কি দৃষ্টিভঙ্গী নিয়ে তৈরি করেছেন সেটা আমাদের বলবেন। এখানে আপনি শুধু কতকগুলি কথার ফুলঝুরি ফুটিয়েছেন মাত্র। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার একটা বুলেটিনে দিয়েছে তাতে ডেভেলপমেন্টে কিরকম পিছিয়ে আছি। স্টেটমেন্ট অফ প্ল্যান আউটলে তাতে আমরা দেখতে পাচ্ছি প্ল্যান আউটলে অফ স্টেট অন্ধ্রপ্রদেশ ১৯৮৮-৮৯ সালে ১২৫০ কোটি টাকা ধরেছে, আমরা দেখতে পাচ্ছি বিহার ধরেছে ১৬০০ কোটি টাকা, হরিয়ানা ১২৭৫ কোটি টাকা, মধ্যপ্রদেশ ১৭০২ কোটি টাকা, মহারাষ্ট্র

২৪৩০ কোটি টাকা, তামিলনাড়ু ১৪৫৭ কোটি টাকা, উত্তরপ্রদেশ ২৫৪০ কোটি টাকা। আর আপনার সরকার আপনারা একটু চোখ বুলিয়ে দেখে নেবেন ধরেছে ৯৫১ কোটি টাকা মাত্র। ১০টি রাজ্যের নাম আমি এখানে বললাম যেগুলো আপনার থেকে দু'গুন, আড়াই গুন পর্যন্ত ছাড়িয়ে গেছে। এটা হল রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার প্রকাশিত বুলেটিন, ১৯৮৮ এর। এখানে আমরা দেখতে পাচ্ছি যে নেট বাজেট প্রোপোজাল পশ্চিমবঙ্গের ৫,৬০০ কোটি টাকা। সেখানে অন্ধ্র প্রদেশের ছিল ৬,১৫০ কোটি টাকা, গুজরাটের ১০,৩০০ কোটি টাকা, মহারাষ্ট্রের ১৬,১১৫ কোটি টাকা এবং উত্তর প্রদেশের ছিল ৯,২৮১ কোটি টাকা। প্রতিটি ক্ষেত্রে আপনি পিছিয়ে আছেন। আরও অনেকগুলো আছে, কিন্তু সময়ের অভাবে আমি এখানে সবটা বলতে পারলাম না। হেলথ'এর ক্ষেত্রে, পাবলিক ওয়ার্কস পূর্ত দপ্তর সব ক্ষেত্রেই নিল, নিল আর নিল। তাজ্জব ব্যাপার দেখুন হেলথ' এর ক্ষেত্রে। ক্লিনিকস'এর ক্ষেত্রে ১৯৮৪ সালে মোট সংখ্যা ছিল ১,১৭৭টি, ১৯৮৫ সালে ১,১৭৭টি, ১৯৮৬ সালে ১,১৭৭টি এবং ১৯৮৭ সালেও ঐ একই, ১,১৭৭টি। পাঁচ বছরে কোনও পরিবর্তন নেই। হাসপাতালের ক্ষেত্রে দেখুন, ১৯৮৬ সালে ছিল ৪১২, ১৯৮৭ সালে ছিল ৪১২টি, ১৯৮৮ সালে কমে দাঁড়িয়েছে ৪১০ এ। ১৯৮৪ সালে হেলথ সেন্টারের সংখ্যা যা ছিল ১৯৮৫, ১৯৮৬ সালে ঐ একই - ১,১৭৭টি ছিল। শিক্ষা ক্ষেত্রে মাত্র ২.৮ শতাংশ বরাদ্দ হয়েছে। আজকে হেলথ সেন্টারগুলো কি অবস্থায় চলছে? আমরা যখন ক্ষমতায় ছিলাম তখন প্রতিটি ব্লকে একটি করে প্রাইমারি হেলথ সেন্টার এবং ২টি করে সাবসিডিয়ারি হেলথ সেন্টার করেছিলাম। আজও তার পরিবর্তন নেই। পি.জি. হাসপাতাল, মেডিক্যাল কলেজ হাসপাতালে যান, দেখুন সেগুলো কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রগুলোতে কোনও ডাক্তার নেই। মাত্র দু'শতাংশ মাত্র বরাদ্দ করেছেন শিক্ষা খাতে। পুলিশ খাতে বরাদ্দ কমিয়ে এখানে বরাদ্দ বাড়িয়ে দিন? শিক্ষার গুনগত মানোন্নয়নের কথা বলেছেন। শিক্ষার মানোন্নয়ন কি করে হবে? পরীক্ষার আগের দিন কোশ্চেন আউট হয়ে যাচ্ছে! আইন পরীক্ষাতে গন-টোকাটুকি হচ্ছে। এই সরকার সর্বক্ষেত্রেই ব্যর্থ হয়েছেন। তাই মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করতে পারছি না, আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'Brien :** It is pleasing to note that for the fourth consecutive year, the Finance Minister has been able to present a zero-dificit budget, thereby prudently bypassing the need for the short-turm palliative of overdraft. I trust, the budget will be a genuine 'balanced' budget in the exact sense as well, which is to say that the Finance Minister will actually be able to maintain the projected impressive balance of his account books. By budgeting for a sizeable cut in non-essential and non-plan expenditure the Finance Minister may appear to have been a bit too optimistic. However, even if he can make a small dent in State spending on non-essentials, that by itself would be a notable achievement. On the other hand, the special drive to collect additional resources through small savings schemes is more likely to be successful in view of the State's performance in this sphere in the preceeding year. Indeed the 1989-90 figure of collection was as high as

নাম ঠিক রাখতে হবে যার কাছ থেকে পুরো ট্যাক্সটা আদায় করা যাবে। আপনি তো জানেন যে জমি না থাকলেও, ঘর না থাকলেও আমি ফ্যাক্টরি রেজিস্ট্রি করে আনতে পারি ইফ আই ক্যান স্পেন্ড সাম মানি, যেটা এখন করছে। ইদানিংকালে দেখছি আমার এলাকায়, যে দিনে ১০ টাকা ইনকাম করতে পারতো না সে ডেলি ৫০ হাজার টাকা ইনকাম করছে। এরা কোনওদিন ট্যাক্স দেয়না আর দিলেও লিমিটেড ট্যাক্স দেয়। ১০ লক্ষ টাকা হয়ত ট্রানজাকশন বলে দেখানো কিন্তু আসলে কোটি টাকার হয়েছে। এদিকে সতর্ক দৃষ্টি রাখতে হবে। বম্বের সেলস ট্যাক্সটা একটু দেখুন। বম্বেতে সেলস ট্যাক্সে দু-হাজার কোটি টাকার উপর চলে গিয়েছে ২ হাজার ৩৮ কোটি টাকা। এবছর নয়, এটা আগের বছর। এবছর প্রায় দু-হাজার ৫শো কোটি টাকাতে চলে গিয়েছে। বম্বেতে এক্সাইজ ট্যাক্স ৩৪০ কোটি টাকার উপর চলে গিয়েছে, এটাও আগের বছরের হিসাব, এ বছর আরও বেড়ে গিয়েছে। স্টাম্প অ্যান্ড রেজিস্ট্রেশন ফান্ডে দেখুন তারা ১৩০ কোটি টাকা করে ফেলেছে আর আমাদের ১০৭ কোটি। এটাও আগের বছরের হিসাব। তারপর হোটেলে লাক্সারি ডিসেসের উপর ট্যাক্স। এখন শুধু ফাইভ স্টার নয়, ফাইভ স্টারের উপরেও হোটেল হয়ে গিয়েছে। টাটা কোম্পানী করেছে। এখানে কুকড ফুডের উপর যে ল্যাক্সারি ট্যাক্স করেছেন সেখানে সেটা ততটা আদায় করতে পারছেন না। আমার মনে হয় বোধহয় টুরিস্টরা আসবেন না একথা ভেবেছেন। এটা কিন্তু ঠিক নয় যারা আসবার তারা আসবেই কাজেই এটা বাড়ানো উচিত। স্ট্যাম্প অ্যান্ড রেজিস্ট্রেশনের ব্যাপারে কেরালার কথাটা একটু বলছি। কেরালা একটা নতুন সিসটেম করেছে। ছোট্ট জায়গা হলেও তারা ট্যাক্স বাড়াবার চেষ্টা করছে। এখানে তারা একটা নতুন পন্থা গ্রহণ করেছে যেটা আমরা করি নি। আন্ডার ভ্যালুয়েশন সমস্ত জিনিসে হচ্ছে। যেখানে ৫০ হাজার টাকা বা এক লক্ষ টাকা জমির ভ্যালুয়েশন, সেখানে আমরা ২৫ হাজার টাকা দেখিয়ে জমি বিক্রি করছি। এটাকে ঠেকাবেন কি করে? এই পথটা আপনাকে আমি বলছি, under valuation of any document রেজিস্ট্রি অফিসে দরখাস্ত করে সেটাকে হয়তো নাকচ করা যায়, সেটা লং প্রসেসে যেতে হবে। আপনি একটা কাজ করুন, আপনি একটা কমিটি করে প্রতি বছর আপনি একটা অ্যাসেসমেন্ট করুন যে এই এলাকার জমির মোটামুটি এই দাম। রেজিস্ট্রি অফিসকে বলে দিন ভ্যালুয়েশন যাই রাখুন না কেন That will not be accepted সেখানে যেটা ঠিক হবে সেই অনুযায়ী স্টাম্প নেবে, সেই টাকাটা তারা দেবে। এটাকে আপনাকে করতে হবে। এটা কেরালা করেছে, ওখানে Local rate will be decleared by the Government each year এতে অনেক অ্যাডিশন্যাল রুপিজ আসবে। ওখানে ছোট্ট স্টেট, এই জিনিস ওরা করেছে বলে চার কোটি টাকা আদায় হয়েছে। এখন গভর্নমেন্ট কনটেমপ্লেটিং নুতন করে যে খুব কম দামে প্রপার্টি বিক্রি হয়ে যাচ্ছে, to acquire the property by the Government এটা আপনার পাওয়ার থাকবে, সেই দাম দিয়ে বাড়িটা নেবেন। ফলে এইরকম প্রভিশন থাকবে। যে দু লক্ষ বা এক লক্ষ টাকার ভ্যালুয়েশন, সেখানে যদি ২০ হাজার টাকার ভ্যালুয়েশন প্রপার্টি বিক্রি হয়ে যায়, ইউ ক্যান purchase it at Rs. 20,000 per katha তাহলে কিন্তু সে আর এটা করতে চাইবে না। কিন্তু ওখানে ওরা করতে চাইছে যে প্রতি বছর গভর্নমেন্টের তরফ থেকে কোনও লোক্যালিটির কি ভ্যালুয়েশন তারজন্য ১০ পারসেন্ট ১৫ পারসেন্ট কম দিয়ে সেই ভ্যালুয়েশনটা জানিয়ে সেই রেজিস্ট্রি অফিসে, এখানে ক্যালকাটা রেজিস্ট্রি অফিসে, আলিপুর রেজিস্ট্রি অফিসে,

পশ্চিমবাংলার রেজিস্ট্রি অফিসগুলিকে যদি সেটা আপনি জানিয়ে দেন যে যাই লিখুন না কেন, you will have to charge at this rate আপনি স্ট্যাম্প নেবেন, তাহলে প্রচুর টাকা আসবে। সেটার দিকে আপনি লক্ষ্য রাখুন, কেরালা এটা করছে। আর একটা বিষয় দৃষ্টি আকর্ষণ করছি, যেগুলো হয়তো আপনার আরও সুবিধা হবে, leavy on private hospitals এটা আমি এইজন্য বলছি যে attractive commercial enterprise এরা হচ্ছে এখন অ্যাট্রাকটিভ কমার্শিয়াল এন্টারপ্রাইজ এখন করেছে, ঐসব জায়গায় কেরালার মতো ছোট্ট আনডেভেলপড, ইন্ডাস্ট্রিয়ালি আনডেভেলপড জায়গাতে, রুপিজ টু হান্ড্রেড পার বেড পার অ্যানাম এটা অবশ্য ঠিক করেছে যেখানে ব্যাক ওয়ার্ড এরিয়া, আনডেভেলপড এরিয়া, যেখানে, সেখানে করা হচ্ছে না, কিন্তু কর্পোরেশন এলাকাতে যেমন, হাওড়া, কলকাতায় এবং আরও তিনটে হচ্ছে, সেইসব জায়গায় তো আপনি করতে পারেন। আনডেভেলপড এরিয়ায় গ্রামাঞ্চলে যদি এইরকম কেউ করেন, সেখানে ট্যাক্স নেই, সেখানে করবেন না। আমি বলছি যাদের পে ক্যাপাসিটি আছে, সেই পেয়িং ক্যাপাসিটির কাছ থেকে আপনি আদায় করে নিন। আর একটা বলবো, আমাদের মাস্টার মহাশয়রা কিছু মনে করবেন না, কারণ মাস্টার মহাশয় আমাদের এখানে বেশি নেই। Turnover tax to unaided private educational institutions এখন এমন কোনও কোনও ইন্সটিটিউশন আছে, আমাদের কাছে অনেক সময় আসে, অপূর্ব বাবু ১০ হাজার টাকা, ২০ হাজার টাকা ডোনেশন দিয়ে পারছি না, আপনি একটু বলে দেবেন? আমি যখন বলি, আমি বললে কিছু হবে না, ২০/৩০/৪০ হাজার টাকা দিয়ে ভর্তি হচ্ছে, আমার কাছে ইন্সট্যান্স আছে ফিপটি থাউজ্যান্ড রুপিজ একটা ভর্তির জন্য দিতে হয়। কারণ আপনার কাছ থেকে টাকা নেয় না, আপনি কন্ট্রোল করতে পারছেন না। এইসব ইন্সটিটিউশনগুলোর কি হবে? কত ফি নেয়, মিনিমাম হানড্রেড রুপিজ, ১০০ টাকা স্টুডেন্ট ফি নিচ্ছে, টিচাররা কত পাচ্ছেন? গভর্নমেন্ট যে রেট দিচ্ছেন, তার হাফ পাচ্ছেন। তারা ডিপ্রাইভড হচ্ছেন, চিটেড হচ্ছেন। তাদের উপর এক্সপ্লয়টেশন হচ্ছে। এই স্কুলগুলোকে আপনি ধরবেন না? এইরকম ব্যবসা করা বিদ্যা নিয়ে, এটা করা ঠিক নয়। এটা কেরালায় করে ফেলেছে। I am citing an example.

[1-40 — 1-50 P.M.]

Highly profitable venture, collecting tax, levy high fees, under hand money এখানে আপনি যদি ট্যাক্স করেন, তাহলে আপনার আয় বাড়বে। এদের প্রচুর আয় হচ্ছে, এদের অ্যাকাউন্টস দেখবার মালিক আপনি, আপনি এখানে ট্যাক্স করতে পারেন। আমার মনে হয় আপনি যদি প্রাইভেট ইংলিশ মিডিয়াম স্কুলগুলিকে কন্ট্রোল করেন, তাহলে আপনার আয় বাড়বে। এখান থেকে টাকা আদায় করে সেই টাকা দিয়ে যেখানে গরিব মানুষরা স্কুলের অভাবে লেখা-পড়া শিখতে পারছে না, সেখানে স্কুল করতে পারেন। ইতিপূর্বে আমি এডুকেশন মিনিস্টারকে বলেছিলাম, এমন অনেক এলাকা আছে যেখানে ট্রাইবালরা এবং সিডিউল্ড কাস্টরা বসবাস করেন even today the mouzas have not been covered by private schools প্রাইমারি স্কুল পর্যন্ত সেখানে গড়ে তুলতে পারেন নি। একদিকে এইরকম অবস্থা রয়েছে, অপর দিকে ২৫ হাজার, ৫০ হাজার টাকা দিয়ে স্কুলে ভর্তি হচ্ছে এবং মাসে মাসে ১০০ টাকা, ২০০ টাকা মাইনে দিচ্ছে পয়সাওয়ালা লোকেরা। ব্ল্যাক

মার্কেট করছে এবং সেই ব্ল্যাক মানি দিচ্ছে। আজকে আমাদের দেশে ওপেন মার্কেটের চেয়ে ব্ল্যাক মার্কেটে ডবল টাকা হয়ে গেছে। সুতরাং সেই জায়গা থেকে আপনি কিছু ট্যাক্স আদায় করে নিন এবং সেই টাকা গ্রামাঞ্চলে খরচ করুন। আমি এমন একটা জায়গার কথা চীফ মিনিস্টারকে লিখেছি যেখানে মোর দ্যান ৫০% সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবস-এর বাস, সেখানে কোনও প্রাইমারি স্কুল হয়নি, কলেজ হয়নি, এমন কি ট্রেন পর্যন্ত সেখানে নেই, They have been deprived of the equal opportunities অথচ ইক্যুয়াল অপার্চুনিটির কথা আমাদের কনস্টিটিউশন বলছে। সুতরাং ঐসব পয়সাওয়ালা লোকেদের কাছ থেকে আপনি যদি টাকা আদায় করে নেন, তাহলে লোকে আপনাকে খারাপ বলবে না। সেই টাকা যে সমস্ত আন্ডার-ডেভেলপড এরিয়া আছে, আন্ডার-ডেভেলপড ভিলেজেস, হ্যামলেটস আছে সেখানে স্কুল করে দিন, হস্টেল করে দিন। বিনা পয়সায় থাকার এবং পড়ার ব্যবস্থা করে দিন। কারণ ডেভেলপিং ইকনমিতে এগুলির প্রয়োজন আছে। আপনি শূন্য ঘাটতি বাজেটপেশ করেছেন, এই শূন্য ঘাটতি বাজেটে আমার কোনও আপত্তি নেই। কিন্তু শূন্য ঘাটতির জন্যই কি আপনি আরও বেশি টাকা আদায় করবেন না, তা তো নয়। আরও বেশি টাকা আদায় করতে পারছেন না ইনইলাসটিক সোর্সের জন্য। তবে আমি ইনইলাসটিক সোর্সেস নয় বলেই একথা আপনাকে বলছি। আমার এই কথাগুলিকে অবলম্বন করে আপনি এগিয়ে চলুন, কুকড ফুডের ওপর আপনি বেশি করে ট্যাক্স ঠিক করে দিন। টু স্টার থেকে আরম্ভ করে বড় বড় হোটেলগুলির ক্ষেত্রে আপনি ট্যাক্স বাড়িয়ে দিন। ঐসব জায়গা থেকে বেশি করে টাকা আদায় করুন। অ্যাট লিস্ট টু স্টার হোটেলে আপনি বেশি করে ট্যাক্স ধার্য করুন। টার্নওভার ট্যাক্স প্রাইভেট স্কুল, হোটেল, নার্সিং হোমগুলির ওপর বেশি করে বসান। একটা জিনিস আপনি ভাল করেছেন। ভি.সি.আর, ভি.সি.পি.'র ওপর ট্যাক্স ধার্য করে ভাল কাজ করেছেন, ঠিক করেছেন, কোনও অন্যায় হয়নি। যারা ঐসব জিনিস দেখবেন তারা নিশ্চয়ই টাকা দেবেন। আমাদের এখানে এ্যামিউজমেন্ট ট্যাক্স অত্যন্ত কম। আমি বলব, এটা আপনি নিচের ক্লাসে নয়, ওপরের ক্লাসে আরও বাড়াতে পারেন। থিয়েটারের ক্ষেত্রেও আপনি এটা করতে পারেন। একটা সময়ে আমি ডবল ট্যাক্সেসনের বিরুদ্ধে অনেক কথা বলেছিলাম। বুদ্ধদেববাবুকে বলেছিলাম। এবারেই তিনটি বিল আসছে যেখানে ডবল ট্যাক্সেসন হচ্ছে। আপনার এখানেও ডবল ট্যাক্সেসন হয়ে গেছে। ক্যালকাটা কর্পোরেশন-এর ক্ষেত্রেও প্রফেসনালিস্টদের জন্য এই জিনিস হয়েছে। এখানে ১৬ তারিখে ঐ সমস্ত বিষয়গুলি নিয়ে আলোচনা হবে। কিন্তু আলোচনার জন্য মাত্র এক ঘন্টা সময় দেওয়া হয়েছে। আধ ঘন্টা আমাদের এবং আধ ঘন্টা আপনাদের। তারমধ্যে আবার আপনি উত্তর দেবেন। ১ ঘন্টার মধ্যে ৬/৭টি বিলের ওপর আলোচনা হবে। কি আলোচনা হবে? ডিপ আলোচনা যদি করতে হয়, ইন ডেপথ যদি আলোচনা করতে চাই তাহলে আমারই এক ঘন্টা সময় লাগবে। অথচ আমাকে খুব বেশি হলে ১০ মিনিট সময় দেওয়া হবে। তাই আমি ঠিক করেছি, আমি বলব না, কি হবে বলে! আমি গতবারে বলেছিলাম, এবারেও বলছি আপনি একটা বিল আনুন, সেলস ট্যাক্স অ্যাক্টটা এত কামব্রাস হয়ে গেছে এবং প্রতি বছরই হচ্ছে যে, ওটাকে সরল করার প্রয়োজন আছে। ওটাকে নতুন করে ঢেলে সাজানো দরকার। একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট আনা যায় কিনা তা আপনাকে চিন্তা করতে অনুরোধ করছি। ট্যাকসেসন সম্বন্ধে আপনি ৭টি বিল আনছেন, আলোচনার জন্য এক ঘন্টা সময় ধার্য হয়েছে। বিল ওপেন করার পর

১ ঘন্টার মধ্যে মেম্বাররা সেকসন ধরে ধরে কি করে আলোচনা করবেন, তা আমি জানি না! অকশন সিস্টেম নতুন একটা হয়েছে। আমি হাওড়া স্টেশনে দেখেছি সেখানে অনেকগুলি লাকসারি বাস আছে যে বাসগুলোর কোনও পারমিট দেওয়া নেই। তারা ডেলি ওখান থেকে বিভিন্ন জায়গায় যাচ্ছে। এই বাসগুলির কোনও ট্যাক্স নেই, কোনও লাইসেন্স নেই, পারমিট নেই, রোজ তারা যায়। সেইজন্য এরা ঠিক করেছে লং-রুটের কিছু কিছু লাকসারি বাসগুলিকে বাই-অকশন ছাড়বে। বাস মালিকরা ঠিক করে দেবেন কত টাকায় ভাড়া নিতে পারবেন। এইভাবে বাসের মালিকরা দালালি করে প্রচুর টাকা কামাচ্ছে। তারাই ঠিক করে দিচ্ছে পার ট্রিপে কত টাকা দিতে হবে। কিন্তু আমার বক্তব্য ইট উইল বি ডিকটেটেড বাই দি গভর্নমেন্ট যে গভর্নমেন্টকে কত টাকা দিতে হবে। মাঝখানের লোকেরা দালালি করে টাকা খেয়ে নিচ্ছে। বিভিন্ন জায়গা থেকে এই সমস্ত বাসগুলি ছাড়ছে। সুতরাং এগুলি গভর্নমেন্টকে কন্ট্রোল করতে হবে। এই সিসটেম কেরালায় ইনট্রোডিউস হয়েছে। আপনারাই ঠিক করুন, লুক্রেটিভ প্রাইভেট বাস রুট সেখানে এইভাবে অকশন করে উপযুক্ত বাসগুলিকে পাঠাবার চেষ্টা করুন। এরপর আমি মটর ভিহিকিলেসর ট্যাক্সের কথা বলছি। গতবার আপনি ৫০ পারসেন্ট ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। এই ৫০ পারসেন্ট বাড়িয়ে দেবার ফলে অবস্থা কি হয়েছে? আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, ধরুন, আপনার নামে একটি প্রাইভেট কার আছে, ধরুন, আমার কথাই, আমার একটি ছোট্ট মারুতি গাড়ি আছে এবং সেটা আমার নামে। কিন্তু একজন কারখানার মালিক, তার ৪ খানা গাড়ি আছে, কিন্তু কারো নামে নেই, কারখানার নামে আছে। এই কারখানার নামে থাকার ফলে সে ইনকাম ট্যাক্স ফাঁকি দিচ্ছে। ২ বছর পর আউট-অফ অর্ডার করে বিক্রি করে দিচ্ছে এবং রি-সেল ভ্যালু পেয়ে যাচ্ছে, ফের আবার কারখানার নামে গাড়ি কিনছে। এইভাবে তারা ইনকাম ট্যাক্স অ্যাবজরভ করে নিচ্ছে। আমি একজন প্রফেশন্যাল ম্যান, কিংবা হাইকোর্টের জাজ, কিংবা একজন ডাক্তার যাকে রোগী দেখবার জন্য গাড়ি রাখতে হয় উই পে ইক্যুয়াল ট্যাক্স উইথ দ্যাট ম্যান যার নিজের নামে গাড়ি নেই, সে কোম্পানির নামে গাড়ি কিনে কোম্পানির পারপাসে ইউজ না করে ফ্যামিলি পারপাসে ইউজ করছে। আমি জানি, এইরকম বহু ফ্যামিলি আছে, যাদের ট্যাক্স আর আমাদের ট্যাক্স সমান ধরা হয়েছে। এখন তো তেলের খরচ বছরে প্রায় আড়াই হাজার টাকা বেড়ে গেল, তার উপর ৫০ পারসেন্ট ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। এই সমস্ত লোয়ার মিডল কাস্টদের এইভাবে ট্যাক্স দেওয়া সম্ভব নয়। আমি জানি, অনেক ইন্ডাস্ট্রিয়ালিস্ট মাসে ১০ লক্ষ টাকা ইনকাম করছে। আমার এলাকায় বহু লোক ইনকাম ট্যাক্স ফাঁকি দেবার জন্য কারখানার নামে গাড়ি চালায়। আমি এটা নিজের অভিজ্ঞতা থেকে বলছি। আর একটি কথা বলছি, ট্যাক্স অন এয়ার-কন্ডিশন, এই এয়ার-কন্ডিশন কিনলে ট্যাক্স দিতে হয়। ইফ আই ইউজ দ্যাট এয়ার-কন্ডিশন ইন মাই হাউস এই লাকসারি পজেশনের জন্য কেন কোনও ট্যাক্স হবে না? কলকাতার বড় বড় বাড়িগুলি দেখলে দেখবেন, ১০ তলায়, ১১ তলায় এই সমস্ত এয়ার-কন্ডিশন ফিট্ করা আছে।

[1-50 — 2-00 P.M.]

যে পথে টোটাল ভ্যালুয়েসন ৫ লাখ টাকা সেখানে কেন এটা হচ্ছে, এটা কেন করবেন না? কলকাতার উপর এয়ার কন্ডিশন বা লাকসারিজ ইনস্ট্রুমেন্ট যারা ব্যবহার করেন তারা

এই অবস্থা করেছেন। আমি বলব এই লাইনগুলিকে আপনি আগে ঠিক করুন সব জায়গাতে। আর একটু বলব এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আইনটাকে ভেঙে ফেলে দিয়ে নতুন করে দেখাবার চেষ্টা করুন, আপনি সেই আইনটাকে নিয়ে আসবার পর বক্তব্য রাখব। অন্যান্য জায়গায় কে কে করছে আপনি এখানে সেটা দেখুন। আপনার বইয়েতে দেওয়া স্ট্যাটিসটিক্স অনুযায়ী ৭০ পারসেন্ট গরীব লোক। তাহলে ৭০ পারসেন্ট অফ দি কালটিভেটারস, কিন্তু যারা মার্জিনাল অ্যান্ড স্মল কালটিভেটারস ২, ৩, ৪, ৫ হেক্টরের মধ্যে যাদের জমি আছে এবং যারা মার্জিনালের মধ্যে পড়ছে না, সারা বছরের খাবার হয়, তাদের ক্ষেত্রে কেন করবেন না? এটা না করার জন্য এক শ্রেণীর মানুষের হাতে পয়সা হচ্ছে আর এক শ্রেণীর লোক গরীব হচ্ছে, আপনি সেইসব লোকের টাকা ছিনিয়ে নিয়ে গরীবদের দিন, পারেন না? গ্রামের বহু লোক দারিদ্র সীমার নিচে আছে, শহরাঞ্চলে ৪০ পারসেন্ট যাদের বেশি জমি আছে ম্যাকসিমাম সিলিং পর্যন্ত জমি আছে তাদের কাছ থেকে সেটা নিয়ে নিন। ট্যাক্সের ব্যাপারে আরও অনেক কথা ছিল, কিন্তু কি করে বলব সময় নেই, আমাকে শেষ করতে হবে। ট্যাক্সের উপর এইকথা বলছি যে, আপনি যদি মনে করেন আমাদের কনস্টিটিউসনের লিস্ট ২ অনুসারে অনেক বাড়াতে পারেন। তাদের পার্সোনাল ইনকাম কতটা আছে লক্ষ্য করে দেখুন। আপনি হয়ত অনেক বাড়িয়েছেন, ৭০ পারসেন্ট, ৬০ পারসেন্ট, ৪০ পারসেন্ট বেশি বাড়িয়েছেন। ইন্ডাস্ট্রিয়ালিস্ট যারা লাকসারি গুডস ব্যবহার করেন তার উপর ট্যাক্স বসাতে পারেন। অ্যানিম্যাল হাসব্যানড্রি বাবদ অনেক চলে যাচ্ছে। বোম্বে, তামিলনাড়ু, কেরালা এর উপর ধরা হয়েছে। আপনাকে বলছি, আপনি ঘাটতি শূন্য বাজেট করার জন্য খুব বেশি আগ্রহান্বিত হয়ে পড়েন, আমি গতকাল একটা বই পেলাম, সেটা পাবলিসড ইন আমেরিকা আমাদের লাইব্রেরিতে হয়ত আছে। কয়েকমাস আগে এটা পাবলিসড হয়েছে। বইটির নাম অন বাজেট ডেফিসিট, আমি পড়তে পারিনি, কালকে বসে পড়লাম, বইটা আনতে দিলনা। তাদের দেশে ফেডারেল স্ট্রাকচার কাঠামো। তারা কোনও ডেফিসিট বাজেট করে না, ডেফিসিট বাজেট চোখে দেখে না। আপনি দীর্ঘদিন ওখানে থেকে পড়াশোনা এবং অধ্যাপনা করেছেন। কেউ ওখানে ডিফিসিট বাজেট করতে চায় না, একসেপ্ট ডিউরিং দি টাইম অফ ওয়ার। ফেব্রুয়ারি মাসে বেরিয়েছে বলে বইটা দিলনা আর একটা বই আছে আপনাকে দেখাতে পারতাম। কতকগুলি বিষয়ে কিছু কিছু বিকেন্দ্রীকরণ করেছেন কিন্তু তার ৫০ পারসেন্ট কনস্ট্রাকটিভ এক্সপেনডিচার কি হয়? যা মেশিনারি বর্তমানে আছে তা এ্যাকাউন্ট অডিট করবার ব্যবস্থা সমস্ত আছে। আপনারা মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের ৫৮ বা ৪৮ পারসেন্ট তাদের হাতে দিয়ে দেবেন। প্রত্যেকটি এক্সপেনডিচার কন্ট্রোল অ্যান্ড মানিটারিং কে করবে? করবার নেই, এখন পর্যন্ত ৬ বছর পর্যন্ত জেলা পরিষদ হিসাব দেয়নি, অডিট হয়নি। বিকেন্দ্রীকরণের ফলে মেশিনরি যদি ভাল না থাকে, লোকগুলি ভাল না থাকে তাহলে কি হবে? আর একটি জিনিস তন্তুবায়দের ১০০ টাকা বেকার ভাতার কথা বলেছিলেন, সে জিনিসটা ভাল। কিন্তু একটা জিনিস খারাপ লাগলো, কারণ বলা হল, 'দে মাষ্ট বি মেম্বারস অফ এ কো-অপারেটিভ সোসাইটি। কিন্তু এটা কেন? যখন বার্ধক্য-ভাতা বা বেকার-ভাতা দেন তখন তো সেটা দেখেন না! আজকে এমন অনেক লোক আছে যারা কো-অপারেটিভের সদস্য নয়, গরীব মানুষ। কাজেই এক্ষেত্রে দৃষ্টিটা একটু ওয়াইডার করুন, হরাইজেন্টাল করুন। আর ভর্তুকি এবং ভাতা এগুলো যত কমানো যায় তত ভাল। এক্সপার্টরা বলেছেন একথা।

অবস্থার পরিপ্রেক্ষিতে টেম্পোরারিলি এগুলো করতে হয়। তবে মোটামুটি স্ট্রাকচার যেটা করেছেন তাতে গরীবের উপরই সেটা আসছে। স্টিল আলমারি, লোহার আলমারি ইত্যাদি কিছু কিছুর উপর যা করেছেন সেগুলো বাড়তি। সেখানে লুফোলস আছে। এভিনিউ যেসব রয়েছে সেগুলো অত্যন্ত লিমিটেড হলেও সেগুলো করুন, তাহলে প্রচুর পরিমান টাকা আসবে। সেগুলো লিমিটেড, ইনইলাস্টিক হওয়া সত্ত্বেও যেভাবে করেছেন সেটা অ্যাকসেপ্ট করে নিলে ভাল হবে। স্টিগমার মধ্যে থাকবেন না।.....

(সময় শেষ হয়ে যাওয়ায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

[2-00 — 2-10 P.M.]

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে দু'চারটি কথা বলতে চাই। দু'চারদিন ধরে কংগ্রেসি যেসব বন্ধু বক্তৃতা দিয়েছেন সেটা আমি শুনেছি। অপূর্ববাবু যা বক্তৃতা দিলেন তাতে আমার মনে হয় গোটা ট্যাক্সের ব্যাপারটা চীফ ইন্সপেক্টর করে ওর হাতে তুলে দিলেই হয়, কারণ বাজেট বক্তৃতায় আমরা আশাকরি কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিষয় এবং অন্যদিকে মতাদর্শের বিষয়গুলিকে কেন্দ্র করে এই যে বক্তব্য তার প্রতিফলন থাকবে। আমাদের ধারনা সেটাই। সৌগতবাবুও তার বক্তব্যের মাধ্যমে বোঝাতে চেষ্টা করেছেন যে, এই বাজেটের মধ্যে আরও কিছু করবার ছিল। কিন্তু সামগ্রিকভাবে তার বক্তৃতা শুনে মনে হয়েছে যে, তারমধ্যে কোনও জোরালো এবং পরিষ্কার যুক্তি নেই। আমার বক্তব্য রাখবার আগে তাই আমি একটি গ্রামের গল্প বলবো। গল্পটি হলো গ্রামের এক কৃষকের গরু হারাবার গল্প। এক চাষীর একটি গরু হারিয়েছে, তাই সে কাঁধে একটি গামছা ফেলে গরু খুঁজতে বেরিয়েছে। পরে ফিরে আসার পর তাকে কোথায় গিয়েছিলে' ছেলে জিজ্ঞাসা করায় সে ছেলেকে বলে, 'বাবা আমি গরু খুঁজতে গিয়েছিলাম।' স্ত্রী জিজ্ঞাসা করলেন, 'তুমি তো গরু খুঁজতে গিয়েছিলে, কিন্তু কাঁধের গামছা কোথায় গেল?' উত্তরে সে স্ত্রীকে বলে, 'আমার কি মাথার ঠিক আছে মা যে কোথায় ফেলেছি বলবো? কংগ্রেসিদের বক্তব্যও ঠিক তাই। ওদের অবস্থা কিরকম দেখুন। ওনারা কখনও বলছেন বাড়ানো উচিত, কখনও বলছেন মধ্যবিত্তদের ট্যাক্স বাড়ালেন কেন, কখনও বলছেন পরিকল্পনার বাইরে এইভাবে খরচ করা ঠিক হচ্ছে না, কখনও বলছেন গ্রামাঞ্চলে পরিকল্পনার বাইরে আরও বেশি করে খরচ করা উচিত, পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠছে না, এখানে বেকার সমস্যা দিনের পর দিন বাড়ছে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ১৩ বছরে কি করলো। ওনারা এই সমস্ত কথা বলছেন। পশ্চিমবাংলার গভর্নমেন্টকে কিরকম সীমাবদ্ধ অবস্থার মধ্যে দাঁড়িয়ে কাজ করতে হয় সেটা সকলের জানা আছে। ওনাদের গভর্নমেন্ট দিল্লীর সরকারে ছিল, নানারকম প্রতিবন্ধকতার মধ্যে, বৈষম্যমূলক আচরনের মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হয়েছে। যখনই পশ্চিমবাংলার বুকে কিছু শিল্প কারখানা গড়ে তোলার চেষ্টা হচ্ছে তখনই ওরা বলছেন, এই হচ্ছে বামপন্থী নীতি আজকে বড় বড় শিল্পপতিদের সঙ্গে আঁতাত করছে। তাই ওদের অবস্থা হচ্ছে ওদের বক্তব্যে কোনও সঙ্গতি নেই। আমি পরিষ্কারভাবে বলতে চাই মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য সম্পর্কে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় গতকাল যে কথা বলেছেন সেটা শুনে আমার আশ্চর্য লাগলো। তিনি বলেছেন যে মৌলিকভাবে বেঁচে থাকার কোনও সুনির্দিষ্ট ব্যবস্থা নেই। মাননীয় সদস্য সত্য

বাপুলি মহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই তিনি এই বাজেট বইটা পড়েছেন? মাননীয় অর্থমন্ত্রী এখানে পরিষ্কারভাবে বলেছেন আমাদের দেশের জাতীয় যে অর্থনীতি সেই নীতির মধ্যে দাঁড়িয়ে তাকে বাজেট পেশ করতে হয়েছে। তিনি তার বাজেট বক্তৃতায় পরিষ্কারভাবে বলেছেন যে "সমগ্র দেশ যে প্রধান আর্থিক সমস্যাগুলির মুখোমুখি দাঁড়িয়ে তা হল বেকারি ও সাধারণ মানুষের স্বল্প ক্রয়ক্ষমতা, মূল্যবৃদ্ধি, অভ্যন্তরীণ আর্থিক ভারসাম্যের অভাব, বৈদেশিক বাণিজ্যে ঘাটতি এবং বৈদেশিক ঋনের বোঝা, কেন্দ্র-রাজ্য সম্পর্কে অতিকেন্দ্রিকতা এবং সমগ্র পরিকল্পনা ব্যবস্থা থেকে সাধারণ মানুষকে দূরে সরিয়ে রাখা। এই সমস্যাগুলির মুখোমুখি দাঁড়িয়ে বর্তমান আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে দু'ধরনের বিকল্প দৃষ্টিভঙ্গী নিয়ে আর্থিক নীতি অনুসরণ করা যায়।" আমি পরিষ্কারভাবে আপনাদের কাছ থেকে এই কথাটা জানতে চাই দিল্লীর সরকারে থেকে ৪০-৪২ বছর ধরে আপনারা কি করেছেন? আপনারা শিল্পপতি এবং বড় বড় মহাজন এবং পুঁজিপতিদের সেবায় দাসে পরিনত হয়েছেন। পুঁজিপতিদের মুনাফার পাহাড় তৈরি করে দিয়েছেন। যে বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আমরা সংগ্রাম করেছি এবং অন্যান্য সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রাম করেছি সেই সাম্রাজ্যবাদিদের কাছে আপনারা দেশটাকে বিকিয়ে দিয়েছেন। ১ লক্ষ কোটি টাকা ঋণ করে দেশটাকে ঋণে ডুবিয়ে দিয়েছেন। আজকে যে টাকা ঋণ করেছেন তার চেয়ে অধিক টাকা এখন ঋণ পরিশোধ করতে চলে যায়। এইরকম একটা অবস্থা আপনারা তৈরি করেছেন। আপনাদের শিল্পনীতি কোথায় এসে দাঁড়িয়েছে? একদিন এই পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে এমন একটা রাজ্য ছিল যে শিল্পের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করে ছিল, কিন্তু আজকে সে ১১ নং স্থানে পরিণত হয়েছে। আমি এই কথা বলতে চাই দূর্গাপুরে কারখানা তৈরি করার ক্ষেত্রে প্রথমে যা হবার হয়ে গেছে পরে আর কোনও বড় বা ভারি শিল্প গড়ে উঠলো না। এরজন্য কারা দায়ী? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার দায়ী না আপনারা? ৪২ বছর ধরে আপনারা রাজত্ব করেছেন, আপনার শরিক দলেরা রাজত্ব করেছেন সেখানে। ১৩ বছর আমরা এখানে রাজত্ব করছি, তারমধ্যে হলদিয়া এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র এই ধরনের শিল্প কারখানা তৈরি করার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একটার পর একটা প্রস্তাব গ্রহণ করবার চেষ্টা করেছে। কিন্তু আপনারা তার বিরোধিতা করেছেন। কেন্দ্রকে আপনারা বলেছেন কোনওরকমভাবে যেন এই সবের অনুমোদন দেওয়া না হয়। এখানে যাতে কোনও শিল্প কারখানা তৈরি করা না যায় সেই চেষ্টাই আপনারা করেছেন। ১৯৭৭ সালের দিল্লিতে যখন জনতা সরকার এসেছিল তখন তারা হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেকসের অনুমোদন দিয়েছিলেন। কিন্তু দিল্লিতে কংগ্রেস সরকার আসার পর সেই অনুমোদন কেড়ে নেওয়া হলো। আমাদের সৌগতবাবু একটা প্রশ্ন তুলেছেন যে রাজস্ব খাতে বিশেষভাবে সংগ্রহ করা হচ্ছে না। আমি তাকে বলতে চাই মন্ত্রী মহাশয়ের দেওয়া আর্থিক সমীক্ষাটা আপনি একটু পড়ে দেখবেন। রাজস্ব আদায়ের ক্ষেত্রে বাস্তব অবস্থার কথা সেখানে বলা আছে। সেখানে কি বলা হয়েছে? বলা হয়েছে "অধিকতর অর্থকরী রাজস্ব উৎসের বেশির ভাগই কেন্দ্রের হাতে। এই কেন্দ্রীকরণ এমন এক পর্যায়ে পৌঁচেছে যে দেশে মোট রাজস্বের দুই তৃতীয়াংশ কেন্দ্র কর্তৃক আদায় হয় এবং বাকি এক তৃতীয়াংশ আদায় হয় সব রাজ্যগুলির দ্বারা। আবার বাজার থেকে সংগৃহিত ঋণের ৮৫ শতাংশ কেন্দ্রের কাছে যায় এবং রাজ্যগুলির প্রাপ্য মাত্র ১৫ শতাংশ।" এই কেন্দ্র সম্পর্কে যে নীতি সেই নীতি আপনারা সৃষ্টি করেছেন। এই যদি কেন্দ্রের নীতি হয় কোনও রাজ্য সম্পর্কে তাহলে টাকা

আসবে কোথা থেকে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেকসের জন্য অনুমোদন চাওয়া হলো, তারা তা দিলেন না। যদিও বা দিলেন তারপরে আবার বিভিন্নরকম টালবাহনা। ওনারা বলছেন যে এখানে শিল্প কারখানা তৈরি করার পরিবেশ নেই। আমি এখানে আর একটি দৃষ্টান্ত তুলে ধরতে চাই। এটি বারে বারে বলা হয়েছে যে পশ্চিমবাংলায় শিল্পের পরিস্থিতি নেই। আমার কাছে ইকনমিক রিভিউ আছে, সেখানে পরিষ্কারভাবে এইকথা বলা হয়েছে যে ১৯৭০ সালে যেখানে স্ট্রাইকের জন্য কারখানা বন্ধ ছিল ৬৭৮টি এবং লক-আউটের জন্য ১২৮টি, সেখানে বর্তমানে ১৯৮৯ সালে স্ট্রাইকের জন্য ১৬টি এবং লক-আউটের জন্য ২১৮·৬টি বন্ধ হয়েছে। লাখের হিসাবে যদি হিসাব করি তাহলে আড়াই কোটি ম্যান ডেস স্ট্রাইকের জন্য এবং অন্যদিকে লকআউটের জন্য ২৮১·৬ লক্ষ ম্যান ডেজ ক্ষতিগ্রস্থ হয়েছে। সুতরাং এর থেকেই প্রমানিত হয় যে পশ্চিমবাংলাতে শিল্প-কারখানা গড়ে ওঠার পরিস্থিতি আছে। পশ্চিমবাংলাতে সেইরকম ইনফ্রাস্ট্রাকচার বা আবহাওয়া আছে। কিন্তু আপনারা এতদিন ধরে কি কাজ করেছেন? কোনওরকম বড় শিল্প যাতে গড়ে না ওঠে, শিল্পপতিরা যাতে এগিয়ে না আসে তারজন্য চেষ্টা করেছেন। আজকে আম্বানি, সিংহানিয়া, গোয়েঙ্কা এবং টাটারা এগিয়ে এসেছে এখানে শিল্প কারখানা গড়ে তোলার জন্য তাই এত গাত্রদাহ আপনাদের! তাই আপনারা বলছেন, আমরা নাকি তাদের সঙ্গে আঁতাত করেছি? পশ্চিমবাংলার বামফ্রন্টের চরিত্র নষ্ট হচ্ছে এইসব শিল্প কারখানা গড়ে তোলার জন্য। পশ্চিমবাংলা তো একটা পৃথক রাজ্য নয় ভারতবর্ষের মধ্যে। এটা তো ভারতবর্ষেরই একটি অঙ্গরাজ্য। সেজন্য সার্বিকভাবে ভারত সরকারের যে নীতি, তাদের যে চিন্তা-ভাবনা, তাদের যে পলিসি, তারই মধ্যে দিয়ে আমাদের চলতে হয়। কিন্তু এটা জেনে রাখা দরকার আপনাদের মত পশ্চিমবাংলার সরকার বড় বড় শিল্পপতিদের কাছে মাথা বিকিয়ে দেয় নি। তাই পশ্চিমবাংলায় শিল্প কারখানা সেইভাবে কোলাবোরেশন করে করা হচ্ছে। সেখানে রাজ্য সরকারের শেয়ার আছে, পরিচালনার ক্ষেত্রে একটা ভূমিকা আছে এবং সেই ভূমিকা হচ্ছে জনসাধারণ সঠিকভাবে যাতে লাভবান হন, সেদিকে লক্ষ্য রেখেই চলার ভূমিকা। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার চলছেন। সত্য বাপুলি মহাশয় এখানে বলেছেন যে ১৯৭২ সালে কৃষকের ক্ষেত্রে কত পরিমানে ভেস্টেড জমি বিলি করা হয়েছে। গরিব মানুষদের, ভূমিহীনদের মধ্যে কত জমি বিলি করা হয়েছিল, আর আপনারা ১৩ বছরে কতটা করেছেন? ১৯৭২ সালকে শুধু ধরছেন কেন? ১৯৬৭-৬৯ সালে পিছিয়ে যান এবং তারও পিছনে আপনি যান, ১৯৫৩ সালে, ১৯৫৫ সালে আপনারা আইন করেছিলেন জমি বিকেন্দ্রীকরণ আইন, জমিদারী প্রথা উচ্ছেদ আইন, কিন্তু ভূমিহীন কৃষকদের মধ্যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে, যেখানে আপনাদেরই মতাদর্শে পরিচালিত সরকার ছিলেন, সেখানে কোথাও কি বিকেন্দ্রীকরণ হয়েছে? কোথাও কি ভূমিহীন কৃষকদের মধ্যে জমি বিলি করা হয়েছে? পশ্চিমবাংলার বুকে ৪৪ শতাংশ জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। এখানে আট লক্ষ ভূমিহীন মানুষকে দেওয়া হয়েছে। এখানে দ্বিতীয় ভূমি সংস্কার বিল অনুমোদিত হয়েছে। পশ্চিমবাংলাতে বর্তমান সময় পর্যন্ত ৩০ লক্ষ ভূমিহীন গরিব কৃষকদের জমি বিলি করা হয়েছে, বর্গাদারদের নাম রেকর্ড হয়েছে, ক্ষেত মজুরের মজুরি বেড়েছে। এসব তো আর এমনি এমনি হয়নি? সেচের ক্ষেত্রে আপনারা যে অবস্থা তৈরি করেছিলেন ডি-ভি-সি.র যে পরিকল্পনা ছিল, সেই পরিকল্পনাকে প্রসারিত করার জন্য যে কাজ করা উচিত ছিল তা

আপনারা করেন নি। আটটির জায়গায় চারটি ড্যাম আপনারা তৈরি করেছিলেন। পশ্চিমবাংলাতে আগে সেচের ব্যবস্থা ছিল না। আজকে শতকরা ৪৯ ভাগ জমিতে ক্যানালের মাধ্যমে যেমন একদিকে সেচের ব্যবস্থা করা হয়েছে তেমনি অন্যদিকে বিভিন্ন টিউব-ওয়েল, ডিপ-টিউবওয়েল, স্যালো টিউব-ওয়েল এইসব এর মাধ্যমে জল সেচের ব্যবস্থা হয়েছে। এরই ফলে আজকে পশ্চিমবাংলাতে শতকরা ৪৯ ভাগ জমিতে সেচের ব্যবস্থা হয়েছে।

[2-10 — 2-20 P.M.]

পশ্চিমবঙ্গ সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে করেছে। তাই আমি বলছি এই অ্যাচিভমেন্ট সাইডটা আপনারা দেখতে পাচ্ছেন না? আবার কত কায়দা করে সৌগতবাবু বললেন যে প্রোডাকশন বেড়েছে কিন্তু রাইস প্রোডাকশন তুলনামূলকভাবে বাড়েনি। হুইট প্রোডাকশন তুলনামূলকভাবে বাড়েনি। শুধু প্রোডাকশনই নয়, পশ্চিমবঙ্গের বুকে আজকে ভূমিসংস্কার হয়েছে, গরিব মানুষদের হাতে জমি দেওয়া হয়েছে। বর্গা রেকর্ড হয়েছে, কৃষির জন্য জমির উপযুক্ত ব্যবস্থা হয়েছে, সেচ ব্যবস্থা হয়েছে, কৃষি ঋণের ব্যবস্থা হয়েছে, অনুদানের ব্যবস্থা হয়েছে, মিনিকিট দেওয়ার ব্যবস্থা হয়েছে, সার দেওয়ার ব্যবস্থা হয়েছে। কৃষক সমাজের স্বার্থে আজকে বামফ্রন্ট সরকার গ্রামাঞ্চলে ৫০ ভাগ অর্থ সেচের ব্যবস্থা করেছে। গ্রামাঞ্চলে কৃষকদের উন্নয়নের প্রয়োজনের তাগিদায় এই কাজ করা হয়েছে, যাতে গ্রামীন ক্রয় ক্ষমতা বাড়ে এবং এতে গ্রামীন ক্রয় ক্ষমতা বেড়েছে। তারপরে আপনারা বলেছেন যে, শিল্পে তো প্রসার ঘটেনি। শিল্প বলতে আপনারা কি বোঝাচ্ছেন? শিল্প বলতে যদি আপনারা বুঝে থাকেন যে বাটা কোম্পানি কিংবা কোনও টি.ভি. কোম্পানি, তাহলে আমি বলবো যে এদের শিল্প বাড়েনি। কিন্তু যদি গ্রামের শিল্পের দিকে যান তাহলে দেখতে পাবেন যে, ক্ষুদ্র ও কুটির শিল্প, তাঁত শিল্প এবং কাগজ শিল্পের বিকাশ ঘটেছে। অনেক উৎপাদন বেড়েছে। অনেক কাপড় বেড়েছে, গামছা বেশি উৎপাদন হচ্ছে, লুঙ্গি উৎপাদন বেড়েছে। যেসব ছুতোর, কামার, কুমোর গ্রামাঞ্চলে রয়েছে, যারা ক্ষুদ্র শিল্পের সঙ্গে জড়িত, তাদের জীবন এককালে শেষ হয়ে গেছিল। পশ্চিমবাংলার বুকে এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যের যে অবস্থা আপনাদের দোহাইতে ক্ষুদ্র কুটির শিল্পের সঙ্গে জড়িত মানুষদের অবস্থা দুর্বিসহ হয়ে গেছিল। ক্ষুদ্র ও কুটির শিল্পের মধ্যে দিয়ে নিজেদের যে জীবণ-জীবিকার ব্যবসা, যা তারা বংশ পরম্পরায় করে এসেছে, সেই ব্যবসা নিশ্চিহ্ন হয়ে গেছিল। আজকে পুনরায় তারা মাথা তুলে দাঁড়াতে পেরেছে। আজকে তারা জীবনে বাঁচার সুযোগ পাচ্ছে। পশ্চিমবাংলার বুকে আমাদের ক্ষেত-মজুর কত এবং গ্রামের কৃষকদের কত উন্নতি হয়েছে তার কি কোনও হিসাব জানেন? গ্রামের মানুষদের ক্রয়ক্ষমতা কি আপনারা দেখেছেন? পশ্চিমবঙ্গে এই বামফ্রন্ট সরকার আসার আগে ক্ষেত-মজুরদের কতদিনের কাজের ব্যবস্থা হোত বছরে মাত্র ২ মাস কি ৩ মাস কাজ পেতো। বাকি সময়গুলো বেকার হয়ে পেটে গামছা বেধে পড়ে থাকতে হোত অথবা এখানে ওখানে ভিক্ষা করে জীবন কাটাতে হোত। আজকে আমরা এই দীর্ঘ ১৩ বছরে গর্বিত যে আমরা সেইদিক থেকে উন্নতি করতে পেরেছি। বর্ধমান জেলার মানুষ হিসাবে আমি জানি যেসব ক্ষেত-মজুর মাথার ঘাম পায়ে ফেলে খাটে এবং বুকের রক্ত জল করে খাটতো তাদের ক্ষেত্রে মাত্র ৪ টাকা কিংবা ৩ টাকা করে মজুরি দেওয়া হোত। শ্রমিকরা যেখানে শ্রম বিনিয়োগ করতো সেখানে পেতো মাত্র সামান্য টাকা। কাজেই যাদের উৎপাদনের উপরে গোটা

সমাজ ব্যবস্থা নির্ভর করতো তারাই হোত বঞ্চিত, খেতে পেতোনা, নায্য মজুরি পেতো না। গ্রামাঞ্চলে যেসব জমিদার জোতদার এবং মহাজন শ্রেণী ছিল তারাই এতদিন সর্বেসর্বা ছিলেন। এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে ক্ষেতমজুরদের জীবনের পরিবর্তন ঘটেছে। তারা আজকে ২০ টাকা, ৩০ টাকা মজুরি পায়। যেখানে ২৺৩ মাসের বেশি কাজ হোত না সেখানে আজকে ৮-১০ মাস কাজ হচ্ছে। যখন চাষের কাজ থাকে না তখন পঞ্চায়েতের বিভিন্নরকম যে উন্নয়নমূলক পরিকল্পনা থাকে সেই পরিকল্পনার মাধ্যমে তাদের বিভিন্নরকম কাজের ব্যবস্থা করা হয়েছে। সুতরাং এই কাজ করা হয়েছে যে শুধু তাই নয়, পশ্চিমবাংলার বুকে গ্রামের যেসব গরীব ক্ষেত-মজুর যারা ঘরের ছেলেদের দু-বেলা দু-মুঠো খাওয়া-পরা ছাড়া আর কোনও ব্যবস্থা করতে পারেনি সেখানে আজকে তারা ছেলেদের শিক্ষা, সংস্কৃতি এবং খেলাধুলোর ব্যবস্থা করতে পেরেছে। যারা অন্ধকারের জগতে ছিল তারা আজকে খেলাধুলোর জগতে যেতে পেরেছে। যাদের বংশ পরম্পরায় অভিশাপের জীবন ছিল শিক্ষা, সংস্কৃতি কিছু দিতে পারেনি, আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আসার পরে এই ১৩ বছরে তা করা সম্ভব হয়েছে। যে গরিব কৃষক একদিনও খেলার মাঠে যেতে পারেনি, সংস্কৃতির আসরে যেতে পারেনি, তাদের বিকাশ লাভ ঘটেছে, মূল্যবোধ নিয়ে তারা মানুষ হিসাবে মর্যাদা পেয়েছে। আমি জানি বর্ধমান জেলায় প্রায় হাজার হাজার ছেলে খেলার মাঠে যাচ্ছে। লোকসংস্কৃতির সঙ্গে যুক্ত হচ্ছে গ্রামের ছেলে-মেয়েরা। গ্রামাঞ্চলের শতকরা ৬০ ভাগ গরীব ক্ষেত-মজুর, কৃষক শ্রেণী যারা সমাজের অবহেলিত ছিল, তাদের আজকে রুচিবোধ এসেছে। সামাজিক কাঠামোর মধ্যে থেকে আজকে তাদের রুচিবোধ এসেছে, একটা নতুন চিন্তাধারা এসেছে। যে লোকসংস্কৃতির কোনও মর্যাদা ছিল না, দিনের পর দিন নিশ্চিহ্ন হয়ে যাচ্ছিল সেখানে আমরা তাকে জাগিয়ে তুলতে সক্ষম হয়েছি। আজকে ৫০ ভাগ ৬০ ভাগ মেহনতি মানুষ, যারা সমাজ গড়ে তোলে, তারা যদি রাজনৈতিক জীবনের মূল্যবোধ থেকে পিছিয়ে থাকে তাহলে একটা দেশের অর্থনৈতিক কাঠামোর পরিবর্তন করা যায় না। একটা দেশকে কখনও উন্নত অবস্থায় তৈরি করা যায় না, তাই আজকে আমরা প্রচেষ্টা নিয়েছি সেই মানুষদেরকে শুধু ক্ষেতমজুরের মজুরি নয়, শুধু তার বাঁচার অধিকার নয়, সংস্কৃতি জগতে তুমি এস, খেলার আসরে এস, হে বন্ধু তুমি চিরকাল সেই অধিকার থেকে বঞ্চিত হয়েছ, আমাদের এই সমাজ কাঠামো তোমাকে চিরকাল বঞ্চিত করেছে, নিপীড়ণ করেছে, কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তোমার জীবনের মর্যাদা দিয়েছে,—তোমার জীবনকে উৎসাহিত করার জন্য, বিশেষ করে যে অবস্থার মধ্যে আমরা এসেছি। আজকে আমরা যে কথাটা এখানে দাঁড়িয়ে বলতে চাই, কিছুদিন পূর্বে আমাদের পাশ্ববর্তী রাজ্য উড়িষ্যায় আপনাদেরই মতাদর্শে, কংগ্রেসি রাজত্ব সেখানে কালাহান্ডিতে, পোড়াপুটে পরপর দুই বছর খরায় মানুষ সেখানে খেতে পাচ্ছে না, গাছের গুঁড়ি খেয়ে কোনওরকমে বেঁচে আছে, গাছের পাতা সেদ্ধ করে খাচ্ছে, গ্রামের গরীব মানুষ আদিবাসি সম্প্রদায়ের মানুষ তাদের বাবা মা-রা অভাবের তাড়নায় তাদেরই যুবতী মেয়েকে শহরের ধনীদের কাছে বিক্রি করছে। আমাদের এই পশ্চিমবাংলায় কৃষক সমাজের পক্ষ থেকে সেখানে লঙ্গর খানা খুলে মানুষদেরকে বাঁচাবার চেষ্টা করা হলো এবং সেখানকার যখন কংগ্রেসি শাসক শ্রেণীকে বলা হলো যে তোমরা এদের বাঁচাবার জন্য রিলিফ দেবার ব্যবস্থা করো তখন ওরা বলল যে ওরা গাছের পাতা খেতে ভালবাসে, গাছের গুঁড়ি খেতে ভালবাসে, ওরা ভাত খেতে জানেনা, ওরা বুঝি খেতে জানেনা, কোনও পন্ডিত মানবিক মানুষ

এই কথা কি বলতে পারে। যখন বলা হল ভাতের জন্য, তাদের মেয়েদেরকে ধনীর কাছে বিক্রি করছে, তখন ওরা বলল এটা হচ্ছে ওদের সামাজিক নিয়ম, এটা সামাজিক রীতি ইট ইজ দি কাস্টম অফ দিস পিউপিল; সুতরাং এটা তারা করে এটা বললেন আপনাদেরই শরিক। আজকে সেই এঙ্গেল থেকে ভাবতে হবে, সেই দৃষ্টিভঙ্গী থেকে ভাবতে হবে, আমি অত চুলচেরা দৃষ্টিভঙ্গীর বিচারের দিকে যাচ্ছি না। আমি অর্থনীতির ছাত্র নই, এখানে অপূর্বদা নানারকমভাবে বলে গেলেন তার জবাব মাননীয় অর্থমন্ত্রী আছেন তিনি যথেষ্ট বিজ্ঞ, পন্ডিত লোক দেবেন। কিন্তু আমি যে কথাটা বলতে চাই শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের বুকে পশ্চিমবাংলার যে জোয়ার, এবং পশ্চিমবাংলার মানুষ যে আন্দোলনের জোয়ার সৃষ্টি করেছে তারফলে কেন্দ্রীয় সরকার আজকে বলতে বাধ্য হচ্ছে, গ্রামের মানুষের জন্য খরচ করতে হবে ৫০ ভাগ টাকা। কাজের অধিকারকে সুবৃহৎ করতে হবে। গ্রামীণ শিল্প গড়ে তুলতে হবে, কৃষি নির্ভর প্রতিষ্ঠান গড়ে তুলতে হবে। বিদেশি সাম্রাজ্যবাদীর কাছ থেকে যে সমস্ত ঋণ সেইগুলি পরিশোধ তো দূরের কথা, যাতে আর ঋণ না হয়, যেখানে আমাদের দেশে অত্যন্ত বড় বড় শিল্পপতি, মুষ্টিমেয় মানুষেরা যেখানে শিল্পে কারখানায়, সাধারণ মানুষের জন্য কোনও শিল্প কারখানা যেখানে নেই, যেখানে আজকে মাশুল সমীকরণ বৈষম্য আছে সেটাকে কাটাতে হবে। কেন্দ্র রাজ্যের সম্পর্ককে পুর্নবিন্যাস করতে হবে। তাইতো আজকে আমরা দেখছি এই যোজনা খাতে অনেক বেশি টাকা পেয়েছি। তাই বলব মাননীয় ডেপুটি স্পিকার মহোদয় এই বাজেটের বক্তব্য অত্যন্ত সুচিন্তিত এবং অত্যন্ত প্রগতিশীল। পশ্চিমবাংলাকে স্বার্থকভাবে রূপায়িত করার জন্য এই সুন্দর বাজেট বক্তব্যকে আমি আর একবার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী হেমেন মজুমদার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, আজকে আমাদের লক্ষীকান্তপুর লাইনে একটি নূতন রেলওয়ে উদ্বোধন হচ্ছে, সেই স্টেশনের নাম হচ্ছে রেভারেন্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, যিনি উনবিংশ শতাব্দীর একজন মনীষি, যিনি ইন্ডিয়ান ন্যাশানাল কনফারেন্স, ইন্ডিয়ান লীগ, ক্যালকাটা ইউনিভার্সিটি, ক্যালকাটা কর্পোরেশন এই প্রতিষ্ঠানগুলির সঙ্গে যুক্ত ছিলেন, তারই নামে পশ্চিমবঙ্গ সরকার সেই স্টেশনের নামকরণের প্রস্তাব দিয়েছিলেন এবং সেটা কার্যকরি করার জন্য রেলওয়ে দপ্তর ব্যবস্থা করেছিলেন। কংগ্রেসের পক্ষ থেকে ঘোষণা করে, কংগ্রেসের প্রধানের দাবি তার নামে হবে বলে কালি দিয়ে সমস্ত মুছে দেওয়া হয়েছে এবং কন্ট্রাক্টারদের লোকেদেরকে পেটানো হয়েছে। ওখানে কংগ্রেসের যিনি ক্যান্ডিডেট ছিলেন তিনি উপস্থিত থেকে এই জিনিস করেছেন। মমতা ব্যানার্জির যাওয়ার কথা ছিল অবশ্য তিনি যাননি, এই হচ্ছে কংগ্রেসের চেহারা, কংগ্রেসের কালচার। সেখানে যদি তার বাড়ি হয়, কিন্তু বাড়িটাও হচ্ছে স্টেশনের থেকে অনেক দূরে তবুও তার নামে নামকরণের দাবিতে সমস্ত কিছু কালি দিয়ে মুছে দেওয়া হয়েছে। তারা অন্য গ্রামের নামের সঙ্গে ঢুকিয়ে দিয়ে সেখানে গন্ডগোল শুরু করেছিলেন, রাজ্য সরকার একজন মনীষির নামকরণ করলেন কিন্তু সেখানেও তারা ঐ অপকর্ম করেছেন, এই হচ্ছে কংগ্রেসের আসল চেহারা।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অত্যন্ত শ্রদ্ধেয় অর্থমন্ত্রী মহাশয়, এই বছরের যে ঘাটতিশূন্য বাজেট এই সভায় পেশ করেছেন আমি সেই ব্যাপারে এবং

ওনার যে বাজেট বক্তব্য, সেই বক্তব্যের উপর আমাদের পার্টির পক্ষ থেকে আমি আমার বক্তব্য রাখছি। প্রথম কথা হচ্ছে, এই রাজ্যের ঘাটতিশূন্য বাজেট পেশ করেছেন, তিন (৩) দিন ধরে বাজেটের উপর বক্তব্য চলছে, তো এই ব্যাপারে আমি বিস্তৃত তথ্যের দিকে যাবো না, কারণ আমার পূর্ববর্তী বক্তা মাননীয় অধ্যাপক সৌগতবাবু, তিনি অনেক পরিসংখ্যান দিয়ে, তথ্য দিয়ে আপনার কাছে স্পেল করেছেন। আমি আপনার কাছে বলতে চাইছি, যে আপনি ২৫ কোটি টাকা বেশি ট্যাক্স তুলবেন বাজার থেকে। আপনি ঘাটতিশূন্য বাজেট করেছে, এই প্রসঙ্গে একটা কথা বলি মাননীয় অসীমবাবু আপনি একটাও নতুন বিল্ডিং করেছেন? নতুন স্কুল করেছেন? নতুন মহাবিদ্যালয় করেছেন? নতুন হাসপাতাল করেছেন? নতুন এমপ্লয়মেন্ট হয়েছে? নতুন কোনও রাস্তাঘাট হয়েছে? এসব হবে না। এসব কিন্তু পশ্চিমবাংলায় হবে না। কিজন্য ট্যাক্স তুলবেন? আপনার কোনও ডেভেলপমেন্ট নেই। আপনার কোনও অগ্রগতি নেই, আপনার কোনও উন্নয়ন নেই, তো এতে তো ঘাটতিশূন্য বাজেট হবেই। এর আগে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিষোদ্গার করতেন। এখন কেন্দ্রে নতুন সরকার, তারা বাজেট করলেন, যাতে কোনও কাজ হল না। আগে কেন্দ্রের কংগ্রেস সরকার, যখন ডিফেন্সএর জন্য ১০০০।১২০০ কোটি টাকা ব্যয় করতেন তখন আপনারা বলতেন এটা ডিফেন্সএর জন্য নয়, এটা অন্য কোথাও খরচা করা হচ্ছে। কিন্তু এখন কেন্দ্রীয় সরকার ডিফেন্সএর জন্য ১২৫০ কোটি টাকা ব্যয় করছেন। কি করছেন না এখন সীমান্তকে রক্ষা করতে ডিফেন্সএর জন্য ব্যয় হচ্ছে। এইসবগুলি কিছু নয়। কেন্দ্রীয় সরকার ১২৫০ কোটি টাকার বাজেট স্পেল করলেন। এটাকে আপনারা বলছেন প্রগতিশীল বাজেট। তারপর এখানে যখন শাসকদলের বন্ধুরা পার্টির ক্যাডাররা, কম্যুনিস্ট নেতাদের কোঁচা ধরে বললেন যে একি হয়েছে, পেট্রোলের দাম বেড়েছে, ডিজেলের দাম বেড়েছে, টায়ার, টিউবের দাম বেড়েছে। রেলের ভাড়া বাড়লো, মাশুল বেড়ে গেল তারপরও আপনারা বলছেন এটা প্রগতিশীল বাজেট। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী পরে বললেন যে না এটা প্রগতিশীল বাজেট নয়, এতে গরিব মানুষের উপর চাপ বাড়বে, এই বাজেট ভারতবর্ষের জনমানসে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করবে। আপনারা কংগ্রেসি আমলে বলতেন কল্মিশাকের দাম বেড়েছে, মাছের দাম বেড়েছে, তা এখন তো পেট্রোল এবং ডিজেলের দাম বাড়লো। তো এখন আপনারা কি বলবেন? এখন আপনারা বলবেন কল্মিশাককে ডিজেল দিতে হয়, মাছকে পেট্রোল খাওয়াতে হয়। তখন আপনারা এইসব কথা বলতেন। এখন ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার ১৭৯০ কোটি টাকার কর বাড়ালেন, এটাকে আপনারা নমঃ নমঃ করে দায় সারলেন। আসল ব্যাপারটা কি জানেন, কংগ্রেসের প্রবণতা তো থাকবেই, তার কারণ এরা তো আগে কংগ্রেসেরই মানুষ ছিলেন। কেউ ক্ষমতা পায়নি, কেউ ক্ষমতা থেকে চলে গেছেন। কংগ্রেসের দৃষ্টিভঙ্গী হচ্ছে ভারতবর্ষের উন্নয়ন করা। এটা জানবেন যে যদি উন্নয়নমূলক দৃষ্টিভঙ্গী কারুর থেকে থাকে তা কংগ্রেসেরই দৃষ্টিভঙ্গী। এটা পরিষ্কার কথা। আপনারা পশ্চিমবঙ্গকে বাঁচাতে পারলেন না। পশ্চিমবঙ্গকে বাঁচাতে পারবেন না। মাননীয় অর্থমন্ত্রী বিনয়ের সঙ্গে আপনাকে একটা কথা বলি, এখন একটা না কি নতুন প্রোপোজাল হয়েছে যে কম দূরত্বের রেলপথ নাকি তুলে দেওয়া হবে। কম দূরত্বের রেলপথ, ৫০/৬০ কিলোমিটার দূরত্বের রেলপথ যেসব আছে সেইগুলিকে তুলে দেওয়া হবে। তাতে নাকি লস হচ্ছে। আমি জানি না কোনটা চালালে লস হবে, আর কোনটা চালালে প্রফিট হবে। সরকার কি ব্যবসাদারী প্রতিষ্ঠান নাকি? সরকারের

*কিছু জনকল্যাণমুখী কাজকর্ম থাকবে—তবেই তো সেটা সরকার বলে পরিগনিত হবে। স্যার, আমাদের সোসাল ওয়েলফেয়ার স্টেট-এর লড়াই হচ্ছে গরিব মানুষের উপকার, কল্যাণের জন্য বাজেট প্রণয়ন করে অর্থনীতি নিরুপন, কন্ট্রোল, পরিচালনা করা—এই তো হচ্ছে* বাজেটের মূল কথা। আমি আপনাদের বলি যে, সংবাদপত্রে খবরটা দেখে আমি খুব আশ্চর্য হয়ে গেছি, সাউথ ইস্টার্ন রেল ৫০/৬০ কিলোমিটার পর্যন্ত স্বল্প দূরত্বের ট্রেন তুলে দেবে। তাহলে আপনার বাগনান থেকে লোককে বাসে করে আসতে হবে। পশ্চিমবঙ্গের বাস সার্ভিস যে অত্যন্ত ভাল, এইসব কথা কাউকে বলে বোঝাতে হবে না। ডিপার্টমেন্টাল বাজেট নিয়ে যখন আলোচনা হবে তখন সেইসব কথা বলব। দফাওয়ারি আলোচনায় সেইসব বলব। মহারাষ্ট্র, কর্ণাটক ইত্যাদি রাজ্য সেন্ট্রাল গভর্নমেন্ট এই যে ট্যাক্স বসিয়েছে নিজেদের অর্থনীতি দিয়ে তারা তার মোকাবিলা করবার চেষ্টা করছে। বিভিন্ন স্টেট এই প্রচেষ্টা নিয়েছে, কিন্তু আপনি সেটা করছেন না। আপনি একটা গয়ং গচ্ছ ভাল মানুষি ভাব নিয়ে বৈষ্ণব নামাবলি গায়ে দিয়ে ১৩ বছর পশ্চিমবাংলার মানুষের উপর কোনও ট্যাক্স বসাচ্ছেন না। ট্যাক্স কি করে হবে? হাসপাতাল, মহাবিদ্যালয় করছেন না, নতুন নতুন ব্রীজ করছেন না, সিক ইন্ডাস্ট্রির জন্য বেশি টাকা দিচ্ছেন না, বন্ধ কলকারখানা তাড়াতাড়ি খোলার চেষ্টা করছেন না। আপনি তাহলে কি করে ট্যাক্স তুলবেন, কোন মুখে তুলবেন? ৫৪ লক্ষ বেকারের ভিতর আপনি কি আগামি বছর ৭ লক্ষ বেকারের বেকারত্ব দূর করতে পারবেন? তাহলেই তা ট্যাক্স তুলবেন। গ্রামীন অর্থনীতিকে সচল করবার জন্য, বলিষ্ঠ পায়ের উপর দাঁড় করাবার জন্য কিছু স্কীম নিয়ে আসতে পারতেন। আপনি তো করতে পারবেন? পারবেন না। সেইজন্য আপনি এইরকম বাজেট নিয়ে এসেছেন, যাতে মানুষের কল্যাণ, উন্নয়নের কথা নেই। আপনি আপনার পার্টি ক্যাডারদের প্রশংসা কুড়তে পারেন, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর স্নেহ পেতে পারেন, কিন্তু আমাদের কাছে এই বাজেট কোনও উন্নয়নমূলক কর্মসূচী দিতে পারে নি। স্মল স্কেল ইন্ডাস্ট্রির একটি তথ্য আমি মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবুর কাছে অত্যন্ত বিনয়ের সঙ্গে, শ্রদ্ধার সঙ্গে তুলে ধরছি, অনুগ্রহ করে এটা একটু বলে দিলে আমি ভাল করে বুঝতে পারব, কেন না এটা আমি বুঝতে পারছি না। এটা আমার মাথায় কিছুতেই আসছে না। আপনি ১২৭ নং পাতাটা একটু বুঝিয়ে দেবেন। এটা কি ভুল তথ্য, নাকি আপনার ধমকানি খেয়ে অফিসাররা তৈরি করেছেন? এখানে জেলাওয়ারি, ডিস্ট্রিক্টওয়াইজ একটা হিসাব দেওয়া হয়েছে স্মল স্কেল ইন্ডাস্ট্রির। ১৯৮৪/৮৫ সালে ২৮ হাজার ৬৭২ টি ইউনিট তৈরি হয়েছে এবং সেখানে এমপ্লয়মেন্টের ব্যবস্থা হয়েছে ১ লক্ষ ২৯ হাজার লোকের। ১৯৮৬/৮৭ সালে ২৩ হাজার ২৩৮টি ইউনিটে ১ লক্ষ ৪৬ হাজারের এমপ্লয়মেন্টের ব্যবস্থা হয়েছে। ১৯৮৯ সালের মার্চের হিসাব দেখা যাচ্ছে ৩ লক্ষ ৮ হাজার ৩০৬টি ইউনিট এমপ্লয়মেন্টের ব্যবস্থা হয়েছে ২১ লক্ষ ১৩ হাজার ৭৩০ জনের। এই হিসাবটা কোথা থেকে এল? কি করে এত রাতারাতি র‍্যাপিডলি পরিবর্তন হয়ে গেল? আপনার কি কোনও যাদুদন্ড আছে নাকি, এর মধ্যে কোন ম্যাজিক আছে নাকি? নাকি সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে বহু বেকার যুবক যে লোনের দরখাস্ত জমা দিয়েছে সেই দরখাস্তের হিসাব করে বলে দিচ্ছেন? এটা আপনি আমাদের একটু ক্লিয়ার করে দেবেন। আপনার আর্থিক সমীক্ষার পেজ ১২৭ টি ঠিক বুঝতে পারছি না। পশ্চিমবঙ্গে বিভিন্ন গভর্নমেন্ট আন্ডারটেকিং রয়েছে। গোবিন্দবাবু তালিকা দিয়ে বলেছেন, আমাদের সৌগতবাবু'ও বলেছেন যে, পশ্চিমবঙ্গে শিল্পের পরিবেশ নষ্ট হয়ে গেছে।

তার কারণ কি? স্যার, বছর দেড়েক আগে বিজনেস স্ট্যানর্ডাডে একটা আর্টিকেল বেরিয়েছিল। তাতে বলেছিল পশ্চিমবঙ্গে টোটাল লস ৩৬%। ২০% লেবার ট্রাবলের কারণ, ১৪% বিদ্যুতের কারণ, আর কিছুটা মাশুল সমীকরণ নীতি সামথিং এখন নিশ্চয় মাশুল সমীকরণ নীতি উঠে যাচ্ছে, কেননা আপনাদের বন্ধু সরকার ক্ষমতায় এসেছে। যাইহোক, পশ্চিমবঙ্গের লসের ব্যাপারটা আমি দেখালাম।

[2-30 — 2-40 P.M.]

পশ্চিমবঙ্গে লসের ব্যাপারে এতদিন বাদে দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি খুব চিন্তিত। এ সম্পর্কে তিনি বিভিন্ন জনসভায় বক্তব্য রাখছেন। সেদিন গার্ডেনরিচ শিপ বিল্ডিং ইয়ার্ডে ধমক দিয়ে এসেছেন। তিনি বলছেন যখন তখন এইসব কারখানা বন্ধ টন্ধ চলবে না, আমরা এসব বরদাস্ত করবো না, প্রডাকশন বাড়াতে হবে ইত্যাদি। কিন্তু এতো স্যার, অনেক দেরি হয়ে গিয়েছে, এসব কথা তো অনেক আগেই বলা উচিত ছিল। অসীমবাবু, আপনি রাজনীতিতে নতুন এসেছেন কিন্তু আমরা ছাত্রাবস্থা থেকে রাজনীতি করছি, আমরা অনেক কিছু জানি। এখানে ডেসট্রাকটিভ রাজনীতির জন্মদাতা হচ্ছেন ঐ জ্যোতিবাবু। ধ্বংসের রাজনীতি করে পৃথিবীর কোথাও কেউ প্রতিষ্ঠা পেয়েছেন কিনা জানি না কিন্তু এখানে হয়েছে। ধ্বংসের রাজনীতির উপর দাঁড়িয়ে জ্যোতিবাবু প্রতিষ্ঠা পেয়েছেন। চিরকাল তিনি বলে এসেছেন শুধু মাহিনা বাড়াবার কথা আর কাজ না করার কথা। এরজন্য তিনি সকলকে লাল ঝান্ডার তলায় সমবেত হতে বলতেন। যাইহোক, এবারে আমি অন্য কথায় আসছি। মুখ্যমন্ত্রীর পুত্র সম্পর্কে নানানরকমের কথা শোনা যাচ্ছে। তিনি বড় শিল্পপতি হয়েছেন। তিনি শিল্পপতি হয়েছেন তাতে আমার কোনও আপত্তি নেই। ওর ছেলে কোটি কোটি টাকার মালিক হয়েছেন বলে আমার কোনও হিংসাও নেই। আমরা কথা হচ্ছে, ডেসট্রাকটিভ রাজনীতি, ধ্বংসের রাজনীতি যিনি চিরকাল করে এলেন সেই ঘরের ছেলে এরকম কি করে হলো? আমড়া গাছে আপেল কি করে ফললো? তার ছেলে বড় শিল্পপতি কি করে হলো? তার বড় হবার প্রবণতা, শিল্প তৈরি করার প্রবণতা কি করে এলো? আমার কলকাতার বন্ধুরা বলেন যে তার মামাবাড়ির চাবাগান টাগান ছিল। হতে পারে নরানাং মাতলুম ক্রমঃ আমার তাতে কোনও আপত্তি নেই। যাইহোক, এবারে আমি গভর্নমেন্ট আন্ডারটেকিংগুলির কথায় আসছি। পশ্চিমবঙ্গে ৪৮টা গভর্নমেন্ট আন্ডারটেকিং আছে। আমি হিসাব কষে দেখছিলাম যে এই গভর্নমেন্ট আন্ডারটেকিংগুলির মধ্যে ৭টা জায়গায় অল্প অল্প করে লাভ হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল ফিনানসিয়াল কর্পোরেশনে ভাল লাভ হচ্ছে। এছাড়া আর ৬টা তে কম কম লাভ হচ্ছে। তার কারণ বলছি। তার কারণ হচ্ছে, পশ্চিমবঙ্গে শিল্পের পরিবেশ বা কাজের পরিবেশ নষ্ট হয়ে গিয়েছে। এরজন্য প্রধানত বিদ্যুতের অবস্থা এবং লেবার ট্রাবল দায়ী। বিদ্যুতের জন্য বহু জায়গায় কাজের ক্ষতি হচ্ছে। তা ছাড়া শ্রমিকদের মধ্যে কাজের প্রবণতা সৃষ্টি করার জন্য যে উদ্যোগ গ্রহণ করা দরকার ছিল তার থেকে ওরা অনেক দূরে সরে গিয়েছেন। কাজে উৎসাহ দেওয়ার ব্যবস্থা ওরা করতে পারেন নি এবং সেইজন্যই এই অবস্থা চলছে। আজকে গভর্নমেন্ট আন্ডাটেকিংগুলি বন্ধ হবার মুখে এসে দাঁড়িয়েছে। স্যার, ওরা যখন বিরোধিদলে ছিলেন তখন দেখেছি ওরা শিক্ষা নিয়ে অনেক মুভমেন্ট করেছেন এবং বড় বড় সব কথা বলেছেন। তখন আমরা দেখেছি ওরা বলতেন পুলিশের বাজেট কমিয়ে দেওয়া হোক এবং

শিক্ষা খাতে বাজেটের ৩০ পারসেন্ট টাকা ব্যয় করা হোক। শিক্ষার ব্যাপারে কি করছেন বলুন তো। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি, আপনি মাত্র ৬.৪ পার্সেন্ট টাকা, বাজেটের একটা নগন্য টাকা এই টাকা আপনি ব্যয় করছেন শিক্ষার ব্যাপারে। আপনারা কিজন্য এই টাকাটা ব্যয় করলেন? আমি বলি শিক্ষার জন্য টাকা বরাদ্দ করলেন, আপনারা শিক্ষা খাতে যে টাকা এরমধ্যে পরিকল্পনার টাকা কোথায়? ৬.৪ পার্সেন্ট টাকা মাত্র পরিকল্পনা খাতে। ম্যাক্সিমাম টাকা নন-প্ল্যানে খরচ করছেন, মাইনে দিতে, ডি.এ. বাড়ছে তার টাকা দিতে, শিক্ষার জন্য এতো টাকা আপনারা ব্যয় করছেন, ৬.৪ পার্সেন্ট টাকা ব্যয় করছেন। কতগুলো মহাবিদ্যালয় আপনারা তৈরি করতে পারবেন? গ্রামাঞ্চলে এক একটা স্কুল, যে স্কুলগুলো ১৩০০ ছেলের জন্য তৈরি হয়েছিল, সেখানে ২৩ শত ছেলে আজকে পড়ছে, এডুকেশন সিসটেমটা একেবারে ভেঙে পড়ছে। কোনও ইন্সপেক্টিং অথারিটি নেই শিক্ষা ব্যবস্থা কিভাবে চলছে সেটা দেখার জন্য, আপনারা ইন্সপেক্টিং অথারিটি একটা তৈরি করুন একটা ডিস্ট্রিক্ট ইন্সপেক্টারকে দিয়ে তার অফিসিয়াল কাজ করানো ছাড়াও স্কুলগুলো ভালো করে চলছে কিনা সেটা দেখার দায়িত্ব তারা পালন করছে না। স্কুলগুলোর কোনও ডেভলপমেন্ট হচ্ছে না, নিয়মিত কাজ হচ্ছে কিনা এইসব দেখার ব্যবস্থা আপনি করেন নি। আপনি বাজেটের মধ্যে কিছু কিছু কথা বলেছেন শিক্ষার ব্যাপারে, যেমন ২৪ পরগনায় জমিতে পটাশের ভাগ বেশি সেখানে সার দেবার প্রয়োজন আছে কিনা, এই সম্পর্কে জানার জন্য প্রযুক্তি বিদ্যা ইনট্রোডিউস করতে চাইছেন, বিভিন্ন স্কুলে বৃত্তিমূলক শিক্ষা আনতে চাইছেন, তারজন্য টাকা বরাদ্দ কোথায়? সৌগতবাবু বলেছেন দু-কোটি তিন কোটি টাকা তারজন্য খরচ করবেন, বিভিন্ন স্কুলে ল্যাবরেটরি তৈরি হবে। বিভিন্ন স্কুলে আপনারা ভোকেশন্যাল সিসটেম-এ ট্রেনিং দেবার ব্যবস্থা করছেন, ভোকেশন্যাল ট্রেনিং দেওয়া হবে, তাতে কি হবে, কত টাকা তারমধ্যে খরচ করছেন, এই বাজেটের মধ্যে তা বিশেষ তো কিছু দেখতে পাচ্ছি না। স্বাস্থ্যের ব্যাপারে বলি ২.৪ পার্সেন্ট বাড়তি টাকা ধরেছেন। আমি আপনাকে বলি, আমাদের এই স্বাস্থ্য ব্যবস্থা পশ্চিমবাংলায় কোথায় এসে দাঁড়িয়েছে, আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই, এই একটা স্বাস্থ্য ব্যবস্থা কোথায় গেছে আপনি জানেন একটা খবর বেরিয়েছিল আমাদের পশ্চিমবাংলায় স্বাস্থ্য ও সুসংহত শিশু বিকাশ কেন্দ্র কতকগুলো চলে, ১৩ হাজার কেন্দ্র সারা পশ্চিমবাংলায় চলে, তাদের কাজ হচ্ছে ছয় মাস থেকে ছয় বছর পর্যন্ত শিশুদের স্বাস্থ্য পরীক্ষা করা, তাদের পুষ্টিকর খাদ্য সরবরাহ করা, সদ্য প্রসূতি মায়েদের ট্রিটমেন্ট করা, এ টাকাটা কেয়ার দেয়, সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম, ইউনিসেভ ভাল ভাল গাড়ি দেয়। এই টাকা কি ধরনের চুরি হয়েছে এতদিন সেটা দেখুন। শিশু খাদ্য চুরি হয়ে যাচ্ছে, শিশুদের নিয়মিত দেখার ব্যবস্থা নেই। এতে ১৪ কোটি সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়, কেয়ার দেয় ১৫ কোটি টাকা আর পশ্চিমবঙ্গ সরকার দেয় আট কোটি টাকা।

[2-40 — 2-50 P.M.]

এই টোটাল টাকাটা আজকে পুরোপুরি মিসইউটিলাইজ হচ্ছে, প্রপার ইউটিলাইজ হচ্ছে না। পশ্চিমবাংলার হসপিটালগুলিতে, বিশেষ করে সাব-ডিভিশনাল হসপিটালগুলিতে বেড সংখ্যা খুবই অপ্রতুল। বিভিন্ন হসপিটালে জীবনদায়ী ওষুধের অভাব রয়েছে। অথচ মাননীয় অর্থমন্ত্রী মোট বাজেটের মাত্র ২.৪% টাকা স্বাস্থ্য দপ্তরের জন্য বৃদ্ধি করেছেন। এ দিয়ে

পশ্চিমবাংলার কি স্বাস্থ্য হবে! অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা বলেন, সকলের জন্য শিক্ষা, সকলের জন্য স্বাস্থ্য।' তা এই দিয়ে কি সকলের জন্য স্বাস্থ্য হবে? মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, অর্থমন্ত্রী বলেছেন, ১৪.৯% টাকা পঞ্চায়েতের জন্য খরচ করা হবে। ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত এখানে একটা নতুন সরকার ছিল, আমার বলতে বাধা নেই, সে সময়ে কিছু ভাল কাজ করেছিলেন। তারপরে পঞ্চায়েতকে কোথায় নিয়ে গেছেন? পঞ্চায়েতে তো শুধুই চুরি। ডেভেলপমেন্ট কোথায়, অগ্রগতি কোথায়? কোন জায়গায় এসে দাঁড়িয়েছে তা কি ওরা একবার ভেবে দেখেছেন? ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহোদয়কে বলছি, যদি আমার ভুল না হয়, তাহলে আমরা দেখছি যে, বিভিন্ন জেলা পরিষদের সভাধিপতিরা পঞ্চায়েতের হিসাব নেবার জন্য সপ্তাহে ২/৩ দিন বিভিন্ন পঞ্চায়েতে পঞ্চায়েত গাড়ি করে ছুটে বেড়াচ্ছেন। এই জিনিস চলছে গোটা পশ্চিমবাংলায়, একটা লুঠেররাজত্ব চলছে। কোটি কোটি টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ হচ্ছে, অথচ কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না। আজকে আমার পূর্ববর্তী বক্তা, সরকারি দলের বন্ধু বললেন, গ্রামের মানুষের প্রচন্ড উন্নতি হয়েছে। কি উন্নতি হয়েছে? সেকথা এস.ইউ.সি দলের মাননীয় সদস্য প্রবোধবাবু বলেছেন। তিনি ওদের চেয়ে অনেক বড় মার্কসবাদি দলের মার্কসবাদি লোক। তিনি বলেছেন, গ্রামে যে ক'দিন চাষবাস হয় সে ক'দিনই মানুষ মোটামুটি মজুরি পায়। বাকি সারা বছরের জন্য গ্রামের মানুষের অর্থনৈতিক পুনরুজ্জীবনের জন্য প্রচেষ্টার প্রয়োজন ছিল সে প্রচেষ্টা গৃহিত হয়নি। পঞ্চায়েতের মাধ্যমে সেই প্রচেষ্টা গ্রহণ করা হয়নি। আমরা জানি পঞ্চায়েত স্পনসর করে মাইনর ইরিগেশনকে। আমার কাছে কাগজ-পত্র আছে, আমি অর্থমন্ত্রীকে দেখাতে পারি যে, ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য এখনও পর্যন্ত ১৫৬ কোটি টাকা দেওয়া হয়েছিল। পাঁচ বছর ধরে গ্রামাঞ্চলে ক্ষুদ্র সেচের কাজ করার জন্য এই টাকা দেওয়া হয়েছিল, কিন্তু অত্যন্ত দুঃখের কথা হচ্ছে, ১৫৬ কোটি টাকার ভেতর মাত্র ৭০ লক্ষ ১২ হাজার টাকা খরচ করা হয়েছে। বাকি টাকা খরচ করা হয়নি। সেইজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি, পঞ্চায়েতের দুর্নীতি রোধ করার জন্য যে ইমপ্লিমেনটেশন কমিটি করার কথা ছিল, তার কি হল? এক্ষেত্রে মনিটরিং স্কীম ভালভাবে কাজ করছে না। তা যদি হত তাহলেও কিছুটা কাজ হত। আজকে এম.এল.এ'রা কি কাজ করেন? এম.এল.এ-দের পঞ্চায়েতের কাজের মনিটরিং করার কোনও স্কোপ নেই। কিন্তু মনিটরিং করা দরকার। কাজগুলি ঠিকমত হচ্ছে কিনা দেখা দরকার। দুর্নীতি যেখানে যেখানে হচ্ছে সেখানে সেখানে তাকে রোধ করার জন্য একটা উদ্যোগ থাকা দরকার। এম.এল.এ-দের এর সঙ্গে যুক্ত করার দরকার ছিল। অর্থমন্ত্রী মহাশয়, আপনি বিদ্যুৎ উৎপাদনের জন্য টাকা দিচ্ছেন। আপনি জানেন গত বছর মার্চ, এপ্রিল, মে মাসে আমাদের পশ্চিমবঙ্গে বিদ্যুতের প্রয়োজন ছিল ১৩৫০ থেকে ১৪০০ মেগাওয়াট। আর কত বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে? সাড়ে সাত শো থেকে সাড়ে আট শো মেগাওয়াট। অথচ আপনারা বিদ্যুৎ পর্ষদকে গ্রামীন বিদ্যুৎ সরবরাহের মধ্যেই আটকে রেখে দিয়েছেন, ফলে তাদের বছরের পর বছর লস হচ্ছে। বছরের পর বছর লসকে রোধ করবার জন্য কলকাতার শিল্পাঞ্চলকে এবং ২৪-পরগনার শিল্পাঞ্চলকে বিদ্যুৎ পর্ষদের হাতে দিচ্ছেন না। এগুলি তাদের হাতে নেই। যেখানে বিদ্যুৎ থেকে ইনকাম হবে সেই সমস্ত জায়গাগুলি তাদের হাতে দিচ্ছেন না। আপনারা গ্রামে রুরাল ইলেকট্রিফিকেশনের জন্য বিদ্যুৎ পর্ষদের উপর দায়িত্ব দিয়েছেন। সেখানে কাজকর্মের চাইতে চুরি এতবেশি হয় যে বলে শেষ করা যায় না। এই সমস্ত গ্রামে বিদ্যুৎ প্রচন্ড রকমের

ঘাটতি রয়েছে। বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান দেবকুমার বাবু বলছেন ১২০০, ১৩০০ কোটি টাকা লস হচ্ছে। আপনারা নতুন শিল্পের বিকাশ করবেন বলছেন। কিন্তু শিল্পের ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে গেলে বিদ্যুতের জন্য যুদ্ধকালীন পরিস্থিতিতে যে মোকাবিলা করার দরকার কোথায় সেই প্রচেষ্টা? গত বছর বিদ্যুতের জন্য ব্যয়-বরাদ্দ বাড়িয়েছিলেন। বিদ্যুতের অবস্থা খুব ভাল হবে ভেবেছিলাম, কিন্তু কোথায় বিদ্যুৎ? গত ২ দিন পর পর এই বিধানসভাতেই বিদ্যুৎ চলে গেল। এরপরও বিদ্যুৎ পরিস্থিতি এত ভাল বলে আপনারা দাবি করবেন? এর পরও কি বাইরের শিল্পপতিরা আপনাদের কথায় এখানে শিল্প করতে আসবেন? একেই তো লাল ঝান্ডার দৌরাত্মে কোনও শিল্পপতি এখানে আসতে চায় না, তারপরও কি আপনাদের সন্তুষ্ট করার জন্য কিংবা কালো টাকা ফাঁকি দেবার জন্য এখানে তারা শিল্প স্থাপন করবেন? আজকে বিদ্যুতের অভাবে হাওড়া জেলার শিল্প যাকে শেফিল্ড বলা হয় সেই শিল্পাঞ্চল শেষ হয়ে যাচ্ছে। এমনিতেই হাজার হাজার ছোট, রুগ্ন শিল্প বন্ধ হয়ে আছে। পশ্চিমবাংলায় ২১ হাজার মাঝারি শিল্প বন্ধ। আমার পূর্ববর্তী বক্তা বললেন কোথায় শিল্প বন্ধ আছে? আমার বক্তব্য পশ্চিমবঙ্গে কি কোন কলকারখানা আছে? কোন কলকারখানা নেই। সেইজন্য বলছি, বিদ্যুতের ব্যাপারে আপনাদের জোর দেওয়া উচিত ছিল। হাওড়া জেলার ফাউন্ড্রিগুলি আজ বন্ধ হয়ে যাচ্ছে এবং এরজন্য সরকারি যে চিন্তা-ধারা তা অনেকবেশি দায়ী। একজন বক্তা বললেন, মার্কেট তৈরি করতে হবে, শিল্পের জন্য মার্কেট তৈরি হয়নি, শিল্পের তৈরি করা মাল কিনবে কে? এই কথা নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় মানেন না। আমি এই প্রসঙ্গে একটি কথা বলি, গেস্টকিনউইলিয়াম কারখানা বন্ধ হয়ে গেল। এর বড় খদ্দের ছিল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড। আজকে হাওড়া এবং ২৪-পরগনা জেলার ছোট ছোট শিল্পগুলিকে অর্ডার দিতে পারলে এই সমস্ত শিল্পগুলি বন্ধ হত না। এখন এই স্টেট ইলেকট্রিসিটি বোর্ড কর্ণাটক এবং তামিলনাড়ু থেকে কাজ করিয়ে নিচ্ছে, ফলে এই সমস্ত ছোট ছোট শিল্পগুলি মার খাচ্ছে। প্রায় ১৭-১৮ লক্ষ টাকার জিনিসপত্র এই স্টেট ইলেকট্রিসিটি বোর্ড কেনে। আজকে গ্রামে যদি আপনাদের কোনও লোক মুদিখানার দোকান করে এবং আপনারা আপনাদের ক্যাডারদের যদি বলেন তোমরা এই মুদিখানার দোকান থেকে মাল কিনবে না, তাহলে কি এই মুদির দোকান চলবে? চলবে না। সুতরাং ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলোকে বাঁচানোর জন্য গভর্নমেন্টের প্রয়াস কোথায়? আজকে পাঞ্জাবে গন্ডগোল চলছে, এরজন্য হাওড়া এবং ২৪-পরগনার নাট-বল্টুর কারখানাগুলি চলছে। বড়বাজারে গেলে তা দেখতে পাবেন। পাঞ্জাবের গন্ডগোল মিটে গেলে এই সমস্ত নাট-বল্টুর কারখানা উঠে যাবে। যাইহোক, এই বাজেট ঘাটতি শূন্য বাজেট, এই বাজেটে পরিষ্কারভাবে কোনও প্রতিচ্ছবি নেই। শুধু এই বাজেট নয়, বিগত ১৩ বছর ধরে আপনারা ইনফ্রাসস্ট্রাকচার তৈরি করতে ব্যর্থ হয়েছেন। যে ইনফ্রাসস্ট্রাকচার তৈরি করা হয়েছে তাতে এবছর শিল্প হোত না। এবছর পশ্চিমবঙ্গ দাঁড়াত না, আগামি ৫ বছর পরেও যে দাঁড়াবে তারও কোনও ইঙ্গিত দিতে পারেন নি। এবছর যা গেল তা গেল, আগামি দিনে পশ্চিমবঙ্গ নিজের পায়ে যে দাঁড়াবে সে ইনফ্রাস্ট্রাকচার দরকার, সেটাও করেন নি। উলুবেড়িয়াতে পেপার মিল করা উচিত ছিল, কারণ সেখানে বাঁশ আছে, আরও নানারকম জিনিস আছে, যেটা কাগজ তৈরির পক্ষে সুবিধা হোত, কিন্তু তা না করে আপনারা সেখানে লোহার কারখানা করতে যাচ্ছেন, কিন্তু ট্রান্সপোর্টেসনের জন্য সেখানে মাল পৌঁছাবে না বা সেখান থেকে মাল আসবে না। কাজেই এসব কারণের জন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হিন্দীতে একটা কথা আছে 'পহেলে দর্শনধারি, পিছে গুন বিচারি' মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, প্রথম দিকে তিনি যেভাবে তার মুখবন্ধ রেখেছেন সেদিক থেকে তথাকথিত আমাদের বন্ধু সরকার, সেই বন্ধু সরকারের সমালোচনা করেছেন। ডিজেল পেট্রোলের দাম বাড়ার ফলে মূল্য বৃদ্ধি হবে, জনসাধারণের উপর চাপ পড়বে এইসব কথা বলেছেন এবং এও বলেছেন তিনি ঘাটতি শূন্য বার বার ৪ বছর তা পেশ করেছেন। তা ছাড়া নিঃসন্দেহে যে একটা অর্থনৈতিক শৃঙ্খলা এবং স্থিতিশীলতা, বাজেট রাখার পক্ষে এই ব্যবস্থা খুবই অনুকূল এটাও তিনি দেখিয়েছেন। এতে সাধারণ মানুষের মনে একটা ছাপ রাখবে, প্রভাব ফেলবে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবারে একটু গুন বিচার করি। একটা কথা অপ্রিয় হলেও বলতে হয়, গতকাল আমাদের দলের মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস বলেছেন, আমাকেও ২/৪ কথা বলতে হয়, অত্যন্ত সবিনয়ে বলছি, কারণ একটা জিনিস প্রায়ই দেখা যায় যে,এটা ঠিক যে তাকে প্রশংসা করতে হবে। গত দু-বছর আমরা একদিনের জন্যও এই সরকারকে ওভার ড্রাফট নিতে হয়নি এবং এটাও ঠিক নবম যে অর্থকমিশনের রিপোর্ট বেরিয়েছে তাতে আমাদের রাজ্যের স্থান কর সংগ্রহের ব্যাপারে সবার উপরে। এখন মুসকিল হচ্ছে এই যে, বিরোধী দলের কাছে 'এগোলেও নিঃবংশের বেটা, পেছোলেও নিঃবংশের বেটা' আপনি যখন সমালোচনা করছেন আজকে সংগ্রহের যে অবনতি ছিল আজও সেই অবনতি আছে। আমাদের জনমোর্চা সরকার, বন্ধু সরকার এখন সম্পূর্ণভাবে দূর হয়নি। আমার পূর্ববর্তী বক্তা উনি বললেন সংগ্রহের যা লক্ষ ছিল তা পূরণ হয়নি। সুতরাং সেই অবনতি দূরহবে কি করে? অবনতি থাকবে। এখন মোটামুটি কথাটা এই যে, অর্থমন্ত্রী মহাশয় নানাদিক থেকে খুবই কঠিন পরিস্থিতির মধ্যে এইরকম একটা ঘাটতি শূন্য বাজেট করেছেন এবং সেটা তার একটা অ্যাচিভমেন্ট। অর্থনীতির ছাত্র হিসাবে এটা তিনি করেছেন এবং তা না হলে নানাভাবে প্রয়াস পাচ্ছে যাতে এ ঘাটতি কোনও সময় না হয়। কর সামান্য কিছু চাপিয়েছেন সামান্য কিছু উচ্চ মধ্যবিত্তদের জন্য করেছেন। কিন্তু ওর কাজটা অত্যন্ত কঠিন। কঠিন এইজন্য যে, মনে রাখতে হবে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার একটা পাবলিকেশন আছে। সেদিন আমি একটি সেমিনারে বক্তৃতা করবার সময় সেটা দেখছিলাম খুঁটিয়ে খুঁটিয়ে যে, ১৯৮৯ সালের জুন মাস পর্যন্ত সমগ্র ভারতবর্ষের হিসাব তাতে দেওয়া হয়েছে। কিন্তু আমি আর একটি হিসেব দিচ্ছি. রুগ্ন দুর্বল স্মল, মিডিয়াম এবং বিগ ইউনিট সম্বন্ধে যার সংখ্যা ছিল ১ লক্ষ ৬০ হাজার তারমধ্যে, সেই কেন্দ্রীয় সরকারের সমীক্ষায় বলেছে, ১ লক্ষ ৪০ হাজার ইউনিটের আর রিকভারির কোনও সম্ভাবনা নেই। আর এরমধ্যে এক-তৃতীয়াংশ হচ্ছে পশ্চিমবঙ্গে। তাহলে কিরকম একটা পরিস্থিতির মধ্যে তাকে বাজেট তৈরি করতে হচ্ছে সেটা নিশ্চয়ই অনুধাবন করতে পারছি। তবে এটাও আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে, আমাদের এখানে কৃষিক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে যাতে উন্নয়ন হয়, গরীব মানুষের উন্নয়ন হয় সেটা দেখতে হবে। পঞ্চায়েত সম্পর্কে আজকে কংগ্রেসের পক্ষ থেকে সমালোচনা হয়েছে। কিন্তু তাদের সর্বভারতীয় সভাপতি তো আমাদের পশ্চিমবঙ্গের পঞ্চায়েতকে সার্টিফিকেট দিয়েছেন যে, এইরকম পঞ্চায়েত, এইরকম ভাল ব্যবস্থা ভারতবর্ষের কোথায়ও নেই, কোনও কংগ্রেস রাজত্বেও নেই। অবশ্য সেসব কংগ্রেস শাসিত রাজ্যে বর্তমানে নতুন অকংগ্রেসি সরকার বসেছেন। কিন্তু

माननीय অর্থমন্ত্রী তো জানেন যে, আমাদের এখানে আজকে যদি শিল্পের প্রসার করতে হয় তাহলে বিদ্যুতের প্রয়োজন। তবে বিদ্যুতের ব্যাপারে পরে আসছি, কিন্তু তার আগে এখানে উৎপাদনশিলতা বাড়াতে হবে যেকথা আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যখন বাজেট পেশ করবেন তখন আমার বক্তৃতায় রাখবো। কিন্তু সেদিন 'হলিডেজ অ্যান্ড প্রডাকটিভিটি' বলে একটি সেমিনার হয়ে গেল যাঁতে আমি উপস্থিত ছিলাম। সেখানে আমি একটা হিসাব করে দেখিয়েছিলাম যে, আমাদের এখানে বছরে ৪২ দিন ছুটি এবং তারসঙ্গে দুটি করে শনিবার সেকেন্ড অ্যান্ড ফোর্থ স্যাটার্ডে ছুটি। সব মিলিয়ে তাই পশ্চিমবঙ্গে ৪৪ দিন ছুটি বছরে। কিন্তু ৪৪ দিন ছাড়াও কর্মদিবস ফাইভ ডেজ ইন এ উইক হওয়ায় সপ্তাহের শেষ দিন কোনও কাজ হয় কিনা সন্দেহ আছে। এছাড়া আমাদের এখানে অ্যাবসেন্টিজিম-এর দিকটাও খেয়াল রাখতে হবে। শ্রমমন্ত্রী মহাশয় সভাতেই আছেন, ভাল কথা। ১৯৮৮ সালে আমাদের মিসলেনিয়াস ইন্ডাস্ট্রিজে ছিল ২২.৩৬ পারসেন্ট হাইয়েস্ট এ্যাবসেন্টিজম। সমস্ত ইন্ডাস্ট্রিজে একসঙ্গে সামগ্রিকভাবে আমাদের পশ্চিমবঙ্গে ১৫.৮৫ পারসেন্ট হল অ্যাবসেন্টিজম। এখন তাই যদি হয় তাহলে দেখা যাচ্ছে যে, কাজের দিকটা নানাভাবেই অবহেলিত। এমন কি, আপনার এমন দপ্তর আছে যেখানে একই অবস্থা। তবে আমি তার নাম করতে পারছি না, কারণ অলরেডি ঐ সেমিনারে নাম করবার ফলে আমার বিল এবং চেক আটকে দিয়েছে। কাজেই আমি এখানে নাম বলবো না। তবে মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, পশ্চিমবঙ্গের সরকারি কর্মচারিদের মধ্যেও এটা বেড়েছে।

[3-00 — 3-10 P.M.]

অর্থ কমিশনের যে সুপারিশ সেই অনুযায়ী আপনি নিশ্চয়ই বাড়াবেন কিন্তু তারসঙ্গে তো তারা কি কাজ করবেন। যদি এটা তারা ধরে নেন যে আসি যাই মাইনে পাই, কাজ করলে উপরি পাই তাহলে তো মুস্কিল। আর এখন এই যদি হয় এখন মুস্কিল হচ্ছে এইসব কথা বলতে গেলে ওনারা আবার টেবিল চাপড়াবেন তাহলে তো মুস্কিল হল। কাজেই কাজের প্রেরণা যোগাতে হবে যদি উৎপাদনশিলতা বাড়াতে হয়। এটা সকলেই চাইবে। আমাদের মুখ্যমন্ত্রী বার বার বলেছেন যে আমাদের এখানে ওয়ার্ক কালচার এর অভাব দেখা দিয়েছে, কাজের একটা অনীহা দেখা দিয়েছে। আপনারা ইনারসিয়া, কাজ না করে করে এমন অবস্থা হয়েছে। যেদিন আমাদের লেবার মিনিস্টার, অর্থাৎ শ্রমমন্ত্রী তার বাজেট ভাষণ দেবেন সেইদিন আমি আরও অনেক তথ্য দিয়ে দেখাতে পারবো তার দেওয়া বই থেকে। আজকে সেইদিকে নজর দিতে হবে। গতকাল আমি আপনাকে টি.ভি.তে দেখলাম। আপনি বলছেন আমাদের সর্ব মনিটরিং করতে হবে। মনিটরিং আপনি নিজে করলে হবে না। আপনার মনে আছে ট্রাফিকের সেই সমস্যা সমাধানের জন্য নিজে কিভাবে খেটেছেন, কিভাবে পরিশ্রম করেছেন, কিভাবে দৌড়াদৌড়ি করেছেন। কিন্তু একলা করলে কিছু হবে না। এক সময় দুর্ভাগ্যক্রমে আমিও মন্ত্রী ছিলাম, তখন আমিও অনেক দৌড়াদৌড়ি করেছিলাম। সবাই মিলে সংগঠিতভাবে কাজ না করলে কোনও কিছু হবে না। সেন্স অফ ইনভলবমেন্ট, সেন্স অফ ডেডিকেসন দরকার যে আমাদের পশ্চিমবাংলাকে গড়ে তুলতে হবে। আপনি আজকে যে প্রথম হয়ে আছেন কর আদায়ের ক্ষেত্রে এটা আপনাকে বজায় রাখতে হবে। আজকে আপনি যে বেকারের সংখ্যা দিয়েছেন সেই দিক থেকে আমাদের পশ্চিমবাংলায় শিক্ষিত বেকার থেকে

শুরু করে বহু বেকার রয়েছে, ঘরে ঘরে বেকার রয়েছে। আপনি বেকার ভাতা দিয়েছেন, বৈধব্য ভাতা দিয়েছেন, নিশ্চয়ই আমরা এই ব্যাপারে ধন্যবাদ জানাচ্ছি, বামফ্রন্টের পক্ষ থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা খেয়াল রাখবেন আজকে শিল্পের প্রসার ছাড়া সম্ভব নয়, যতক্ষণ না শিল্পের প্রসার হচ্ছে ততক্ষণ সম্ভব নয়। আপনি যেটা বলেছেন সেটা ঠিকই যে আমার মনে হচ্ছে একটা নূতন পরিবেশ সৃষ্টি হয়েছে শিল্পের ক্ষেত্রে এবং এতে শিল্পপতিরা আসছে। বক্রেশ্বর, এটা ঠিকই যে আজকে বিদ্যুতের সব থেকে বেশি প্রয়োজন। যদি শিল্প গড়তে হয় তাহলে বক্রেশ্বরের প্রয়োজনীয়তা আছে। বক্রেশ্বরকে আমরা আত্মমর্যাদার প্রতীক হিসাবে নিয়েছি। পেট্রোকেমিক্যাল-কে আপনি আজকে যৌথ উদ্যোগে করতে চেয়েছেন, একলা করেন নি। বহু শিল্পপতিকে আপনি ডেকেছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আমাদের কাছে যে বই দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি যে আপনার সবটাই লোকসানে চলছে। আমাদের রাষ্ট্রায়াত্ব যাকিছু প্রতিষ্ঠান আছে এই ব্যাপারে ওনারা বলেছেন আমি আর বলতে চাই না। আমাদের ধরুন বাস, লোকসানে চলছে। অথচ আশ্চর্যের ব্যাপার আমাদের সরকারি বাসের পাশাপাশি ব্যক্তিগত মালিকানায় যে বাসগুলি চলছে তারা তো লাভ করছে। লাভ করছে শুধু নয় ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে নূতন নূতন রুট খুলছে। আপনার দপ্তর কেন দেখে না যে কেন এইরকম হচ্ছে, কেন সরকারি বাসে লোকসান হচ্ছে? বাস লোকসানে চলছে, ট্রাম লোকসানে চলছে, বিদ্যুৎ পর্ষদ লোকসানে চলছে। আপনি লাভ দেখিয়েছেন কোনওটায়? না, কিছু ইট যেটা হাতে তৈরি হয়। সে তো বছরে সামান্য কিছু লাভ হয়। যেখানে যন্ত্রপাতিতে ইট তৈরি হয়, মেকানাইজড ব্রিক ফ্যাক্টারিতে লোকসান। কারণ সেখানে এই কর্মচারি যারা আছেন তাদের আমরা জানি সব সময় দাবি দাবি। অনেক সময় দাবি পূরণ করা সম্ভব হয়না। দুধের ব্যাপারে দেখা গেছে যে সমস্তটাই লোকসানে চলছে। সমস্তটাই আজকে লোকসানে চলছে তা সে যেখানেই হোক। আমি গুজরাটে গিয়ে দেখেছি সেখানে দুধের বন্যা বয়ে যাচ্ছে। সেই দুধ আমাদের এখানে আনতে হচ্ছে। এমনটা কেন হয়? আমাদের এখানে যে সমস্ত প্রকল্প আপনি দেখিয়েছেন গ্রেট ইস্টার্ণ নাকি লাভে চলছে? এই বছরে এটা লাভ করেছে ১ কোটি ১ লক্ষ টাকা। এটা কিন্তু ন্যাশনাল। ন্যাশনাল এইজন্য যে, সমস্ত সরকারি অনুষ্ঠানই এখানে হয়। তাজ বেঙ্গলে খুব কম হয়। সেখানে অন্যান্য শিল্পপতিরা করে। ওবেরয়েতে শিল্পপতিরা অনুষ্ঠান করে। আমাদের সমস্ত অনুষ্ঠান গ্রেট ইস্টার্ণেই হয় ট্যুরিজম ডিপার্টমেন্ট আমাদের বিভিন্ন রাজ্য থেকে যে সমস্ত মুখ্যমন্ত্রীরা আসেন, তারজন্য যে অর্থ ব্যয় করা হয়, যে সমারোহ হয় সেটা হচ্ছে ডান হাতে দেন আবার বাঁ হাতে নিয়ে নেন। সেইজন্য এটা অ্যাবসলিউটলি ন্যাশানাল। এটা আপনি দেখাবেন না। সেজন্য আপনার কাছে আমার আবেদন হচ্ছে এই যে, আজকে আপনি যদি কর্মচারিদের উদ্বুদ্ধ না করতে পারেন, তাদের যদি প্রেরণা না যোগাতে পারেন, তাদের যদি সেন্স অব ইনভলভমেন্ট না থাকে তাহলে মুস্কিল হচ্ছে শিল্পকে আমরা যদি বাড়াতে চাই, আপনি যতই শিল্পের উদ্যোগ নিন না কেন তা রূপায়িত হতে পারবে না। বিদ্যুতের অভাব আজকে আছে, বিশেষ করে যে পরিমানে বিদ্যুতের চাহিদা আছে সেই তুলনায়। আপনি ঠিকই করেছেন, অগ্রাধিকারের ভিত্তিতে ৩০.৯ শতাংশ আপনি মঞ্জুর করেছেন। এই মঞ্জুর করা কেন? একটা কথা আপনার নিশ্চয়ই মনে আছে যে, কিছুদিন আগে আমি মন্ত্রী ছিলাম, কোনওদিনও কিন্তু বিদ্যুতের কথা হত না। বিনয়বাবু আছেন, তিনি প্রবীণ মন্ত্রী, আমরা

কোনওদিনও সাহস করিনি বিদ্যুৎ সম্পর্কে আলোচনা করতে, কেন এই ঘাটতি তা বলতে। আজও এটা হচ্ছে। মুখ্যমন্ত্রী যদিও এখন তার দায়িত্বে নেই, তা সত্ত্বেও এটা হচ্ছে। আপনার নিশ্চয়ই মনে আছে, সেই সময়ে সংবাদপত্রগুলোতে কার্টুন বেরোত, ছড়া বেরোত জ্যোতিবাবু খুব ব্যস্ত মানুষ, এই আসছেন, এই যাচ্ছেন। বিদ্যুৎ এল, বিদ্যুৎ চলে গেল, বিদ্যুৎ এল, বিদ্যুৎ চলে গেল। এখন যিনি এই দপ্তরের ভারপ্রাপ্ত, তার একটা ডাকনাম আছে। তিনি আমার বিশেষ বন্ধু, একসঙ্গে ট্রেড ইউনিয়ন করেছি। তার সেই নাম হচ্ছে 'পাখি।' এখন লোকে বলে পাখি ফুড়ুৎ করে আসে, ফুড়ুৎ করে চলে যায়। আমি মোহন বাগানের কট্টর সমর্থক। কালকে আমি বৃষ্টিতে ভিজে যখন যাচ্ছি, সেই সময়ে পার্কস্ট্রিট অন্ধকার। এখানে সেদিন আমি দুর্ভাগ্যবশত আসিনি, এখানেও পর্যন্ত লোডশেডিং হয়। রাইটার্স বিল্ডিংসেও লোডশেডিং হয়। সুতরাং বিদ্যুতের প্রধান যে কারণ, সেটা আপনাকে মনে রাখতে হবে। অ্যাসেট তৈরি করলেই হবে না, মেনটেনেন্স হলো সবচেয়ে বড় কথা। কালকে কাগজে বেরিয়েছে যে আমাদের সাঁওতালদিতে কত বড় একটা বিপর্যয় দেখা দিয়েছে। একটু অসাবধান হয়ে কে একটা রেঞ্জ তারমধ্যে ফেলে দিয়েছিল যা আজকে মেরামত করতে গেলে ৫ কোটি টাকা লাগবে আর সেটা সম্ভবপর না হলে এটা গলে গলে যাবে বিভিন্ন অংশ।

[3-10 — 3-20 P.M.]

তাহলে যদি নতুন করে উন্নতি করতে হয় ৪৫ কোটি টাকা লাগবে, আজকে সেই ঝুঁকি নিতে হবে, আপনি যেভাবে কর বসিয়েছেন আমরা সবাই সমর্থন করি। সেক্ষেত্রে আমি আগেরবার বলেছিলাম দীর্ঘদিন ধরে বামফ্রন্টের একজন সৈনিক হিসাবে আমি আন্দোলন করেছি, লড়াই করেছি, বামফ্রন্ট সরকার আমরা প্রতিষ্ঠা করেছি কংগ্রেসি অপসাশনের বিরুদ্ধে। কিন্তু এই ১৩ বছর পরে আমরা দেখছি যে এই কো-অর্ডিনেশন কমিটির নেতৃবৃন্দরা বার বার আবেদন জানাচ্ছে যে কাজ করুন, আমারও আপনার কাছে আবেদন হচ্ছে যে আজকে দৃষ্টিভঙ্গীর আমুল পরিবর্তন করতে একটা নতুন অ্যাটিচুড দরকার। উই মাস্ট প্যাস্টুয়ারাইজড টু এ নিউ ফেথ। আমাদের পশ্চিমবাংলাকে আজকে শিল্পের ক্ষেত্রে, শিল্পের প্রসার-এর ক্ষেত্রে আজকে একটা দৃঢ় ভিত্তির উপর দাঁড়াতে হবে। আপনার যতগুলি বাস আছে সেগুলো জয়েন্ট সেক্টরের হাতে দিয়ে দেখুন না, আপনার জয়েন্ট সেক্টরের প্রতি পক্ষপাতিত্ব আছে। জয়েন্ট সেক্টরের হাতে দিয়ে অন্তত লোকসানের হাত থেকে বাঁচান। সেইজন্য আজকে একটা নতুন দৃষ্টিভঙ্গীর দরকার। একটা নতুন ফোরসাইট থাকা দরকার। We must take ourselves proselytised to a fresh attitude. আপনি যে ঘাটতি শূন্য বাজেট সভায় পেশ করেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং আপনাকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু কর্মচারিদের কাজের প্রবনতার যে অনীহা দেখা দিয়েছে, "এই যে আসি যাই মাইনে পাই কাজ করলে উপরি পাই" এই মনোভাবটা পরিবর্তন করতে হবে। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে আমাদের এই হাউসে প্রবীন মাননীয় সদস্য যখন বক্তব্য রাখছিলেন তখন হাউসের পরিবেশ অন্যরকম ছিল। তারপর বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি যে কথাটা প্রথমেই বলছি, সেটা হচ্ছে যে একটা ঘাটতি শূণ্য বাজেট পেশ করে মাননীয় অর্থমন্ত্রী আমাদের সকলের কাছে নিশ্চয়

অভিনন্দন পাবার যোগ্য হয়ে উঠেছেন। ঘাটতি শূণ্য বাজেট সম্পর্কে বিরোধী দলের সদস্যরা, বিশেষ করে কংগ্রেসের পক্ষ থেকে বার বার এই কথা বলবার চেষ্টা করা হয়েছে যে, ঘাটতি শূণ্য বাজেট পেশ করার কোনও কৃতিত্ব নেই। ঘাটতি শূণ্য বাজেট একটা ধাঁধা মাত্র এরমধ্যে কোনও কৃতিত্ব আশা করা যায় না। আমাদের রাজ্যের বাজেটের ক্ষেত্রে আমাদের যে বাজেট এখানে অর্থমন্ত্রী পেশ করেছেন, আয় অনুযায়ী ব্যয়, সেই বাজেটকে নিশ্চয়ই আমরা সমর্থন করব। যদি বাজেটে ঘাটতি দেখানো হয়, তবে সেই ঘাটতি পূরণ হবে কি করে? এটা কেন্দ্রীয় বাজেট নয় যে নোট ছাপিয়ে পূরণ করা যাবে। ওভারড্রাফ্‌ট নেওয়া যাবে না, অতএব আমাদের যে আয় হয় বাড়তি কর বসিয়ে পূরণ করার ক্ষেত্রে, সেই আয় আগে থেকে আমরা জানতে পারি। সেটা আমাদের পরিকল্পনা মাফিক কি করে ব্যয় করব এবং আয়-ব্যয় এই দুটো সমান রাখা এটাই সঠিক পথ এবং এইভাবে রাজ্যের বাজেট হওয়া দরকার। অপূর্ববাবু আলোচনার সময় বললেন, যে আমেরিকার কোথায় একটা বই বেরিয়েছে তাতে নাকি বলা হয়েছে, যে আমেরিকানরা ঘাটতি বাজেট সমর্থন করেন না। তা থেকে তিনি এই সিদ্ধান্তে এলেন যে সেই আমেরিকানদের প্রভাবে প্রভাবন্বিত হয়েছেন অসীমবাবু। আমি এর উত্তর দেব না, নিশ্চয়ই অর্থমন্ত্রী নিজে তার উত্তর দেবেন। দরকার হলে কোনও বিষয়কে তার দোষগুণ বিচারে নিরীখ করবো। বর্তমানে আমাদের সামনে যে বাজেট উত্থাপন করা হয়েছে সেটা নিশ্চয়ই সমর্থন করবো এবং অভিনন্দন জানাব। সাধারণ বাজেট যখন পেশ হয় তখন সাধারণ মানুষের মধ্যে একটা আশঙ্কা থাকে এই বুঝি করের বোঝা চাপবে, এই বুঝি জিনিসপত্রের দাম বেড়ে যাবে। কেন্দ্রীয় বাজেটের যে কর সাধারণ মানুষের উপর প্রতিষ্ঠিত হয়েছে তারফলে এই যে পেট্রল, ডিজেলের দাম বেড়ে যাচ্ছে এতে জিনিসপত্রের দাম বেড়ে যাবে এবং তাতে সাধারণ মানুষের অসুবিধা হবে। কিন্তু রাজ্য বাজেট প্রকাশের পর তেমন কোনও প্রতিক্রিয়া হয়নি। কারণ এরমধ্যে দিয়ে করের বোঝার ভার সাধারণ মানুষের উপর চাপানো হয়নি, সামান্য ২৫ কোটি টাকার করের যে প্রস্তাব দেওয়া হয়েছে সেটাও অতি সামান্য। সেক্ষেত্রে কংগ্রেসিদের যে সমালোচনা সেই সমালোচনাটা এখানে অমূলক। হেলথ সেন্টারে ডাক্তার নেই, অতএব স্বাস্থ্যখাতে টাকা কমিয়ে দাও, এবারে বাংলা প্রশ্নপত্রে যে নির্দেশ দেওয়া ছিল সেটা পড়তে ছাত্রদের অসুবিধা হয়েছে, অতএব শিক্ষা খাতে ব্যয় কমাও। যখন সমালোচনার কিছু নেই তখন ঐরকম কিছু আজগুবি কথা বলে বাজেট বিতর্ক তারা শেষ করলেন। এই কথা যদি তারা বলতেন যে আমরা বিরোধী দল যেহেতু সেইহেতু সংসদীয় গণতন্ত্র অনুযায়ী আমরা বাজেটের বিরোধিতা করছি তাহলে বোঝা যেত। এই প্রসঙ্গে একটা ঘটনা বলি, এক ভদ্রলোক তিনি ছিলেন অত্যন্ত ক্রিটিক, সব ব্যাপারে বিশেষ করে খাওয়া দাওয়ার ব্যাপারে সমালোচনা করতেন। একবার এক বাড়িতে নিমন্ত্রণে গিয়েছেন সেখানে সব কিছুই খুব সুন্দর হয়েছে, কোনও ত্রুটি নেই, সমস্ত খানাপিনা ভালই হয়েছে, পরিবেশ নিখুঁত, খাওয়া দাওয়ার পরে এখন গৃহস্বামীর খুব আনন্দ হয়েছে। তিনি ঐ ভদ্রলোককে জিজ্ঞাসা করলেন কিরকম খেলেন, তখন সেই ভদ্রলোক বলল যা হয়েছে সব ঠিক হয়েছে, তবে কি জান, যদি ঐ সন্দেশটা আর একটু বেশি মিষ্টি হত তাহলে সন্দেশটা খারাপ হয়ে যেত। কংগ্রেসিদের অবস্থাও হচ্ছে তাই, কিছু করার নেই। কিন্তু একটা কিছু বলতে হবে, তাই তাদের এই উপস্থাপনা। এই বাজেট পুস্তিকায় যেটা প্রকাশ হয়েছে সেটা হচ্ছে রাজ্যের বাজেট প্রকাশ করার ক্ষেত্রে দেশের অর্থনীতির অবস্থা কি, স্বাধীনতার পরে ৪৩ বছর ধরে

এই যে একটা দল বার বার পরিকল্পনা গ্রহণ করেছে ৭টি পরিকল্পনা করেছে তাতে আমাদের দেশের কি অবস্থা হয়েছে সেটা অত্যন্ত সুন্দরভাবে বলা হয়েছে। এটুকু যদি আমরা বুঝতে না পারি, এটাকে যদি অনুধাবন করতে না পারি তাহলে একটা অঙ্গ রাজ্যের বাজেট বোঝা যাবে না। গত ৪২ বছরে আমাদের দেশের যা অবস্থা হয়েছে তাতে বৈদেশিক ঋণ রেড়েছে। আমাদের যা অ্যাসেটস এবং যা লায়াবিলিটিজ সেটার তুলনামূলক বিচার করলে দেখা যাবে লায়াবিলিটিজটাই বেড়েছে। অর্থাৎ গোটা দেশটা তলিয়ে গিয়েছে কোটি কোটি টাকার ঋণের জন্য। দ্রব্যমূল্য বেড়েছে, বেকারের সংখ্যা বেড়েছে, পুঁজিপতিদের দ্বারা যে সমস্ত শিল্প গড়ে উঠেছে তাতে দেখা যাচ্ছে যে বেকারের সংখ্যা আরও বেড়েছে, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা কমেছে, এইরকম একটা অবস্থার মধ্যে কল কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন শিল্পের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে এই হচ্ছে দেশের অবস্থা বা সামগ্রিক একটা টোটাল পিকচার। সেইরকম একটি দেশের অঙ্গ রাজ্যের ঘাটতিশূন্য বাজেট পেশ করা হয়েছে এবং এই বাজেটের মধ্যে দিয়ে একটা সরকারের যে দৃষ্টিভঙ্গী হওয়া উচিত সেটা যথার্থভাবে প্রতিফলিত হয়েছে। এতদিন ধরে যে সরকার কেন্দ্রে ছিল তারসঙ্গে কেন্দ্র রাজ্যের যে সম্পর্ক সেটা কেমনভাবে বিঘ্নিত হয়েছে, কেমনভাবে রাজ্যের ক্ষমতাকে সঙ্কুচিত করা হয়েছে তা দেখানো হয়েছে।

[3-20 — 3-30 P.M.]

কিন্তু রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই, এটা বামফ্রন্ট সরকারের স্লোগান ছিল। আজকে যদি দেশের সামগ্রিক উন্নয়ন করতে হয় তাহলে রাজ্যগুলির হাতে বেশি করে আর্থিক ক্ষমতা দিতে হবে। বেশি প্রশাসনিক ক্ষমতা দিতে হবে। বেশি সাংবিধানিক ক্ষমতা দিতে হবে। আজকে কেন্দ্রে নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে, সেই প্রতিষ্ঠার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের নিশ্চয়ই অবদান আছে। আমার মনে পড়ে একবার রাইটার্সের রোটান্ডায় সমস্ত রাজ্যের শিক্ষামন্ত্রীদের একটা সভা ডাকা হয়েছিল, সেখানে ইস্যু ছিল শিক্ষাকে রাজ্য তালিকায় আনতে হবে। আমাদের প্রয়াত উচ্চ শিক্ষামন্ত্রী শ্রী শম্ভু ঘোষ মহাশয়ের নেতৃত্বে এই সভাটি অনুষ্ঠিত হয়েছিল। আমরা ভারতবর্ষের মানুষের কাছে তুলে ধরতে পেরেছিলাম যে রাজ্যের হাতে যদি ক্ষমতা না দেওয়া হয় তাহলে রাজ্যের উন্নতি হবে না। আমরা এই কথা বুঝতে পেরেছি রাজ্যকে যদি শক্তিশালি না করা যায়, তাহলে সমস্ত দেশের উন্নয়ন সম্ভব নয়। কেন্দ্রের সরকার পরিবর্তনের ক্ষেত্রে আমাদের পশ্চিমবাংলার মানুষের অবদানকে নিশ্চয়ই স্বীকার করে নিয়েছি। আজকে পশ্চিমবাংলা বহুভাবে বঞ্চিত হয়েছে, মনে পড়ে হলদিয়া পেট্রোকেমিক্যালের ক্ষেত্রে আমাদের প্রয়াত শিল্পমন্ত্রী কানাই ভট্টাচার্য মহাশয় চেষ্টা করেছিলেন, তিনি যখন শিল্পমন্ত্রী ছিলেন তখন তিনি দিল্লিতে বহুবার দরবার করেছিলেন। সেই থেকে পশ্চিমবাংলায় হলদিয়া পেট্রো-কেমিক্যাল গড়বার জন্য বহুবার তিনি দরবার করেছিলেন। আজও কিন্তু হয়নি। কয়েকমাস মাত্র মোর্চা সরকারের ক্ষমতায় আসার পরেই সেই অনুমোদন পাওয়া গিয়েছে। বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কারখানা স্থাপনের জন্য সোভিয়েট ঋণ ক্ষেত্রে একটা ইতিবাচক কথা পাওয়া গেছে। কেন্দ্রের নতুন সরকার অর্থাৎ মোর্চা সরকার কি করবেন জানিনা, যে দাবি পশ্চিমবাংলার বামফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারের ছিল কেন্দ্র রাজ্য সম্পর্ক গুনমূল্যায়ন, পুনর্বিন্যাস, সেক্ষেত্রে কিছুটা অগ্রগতি হয়েছে, এটা আমরা বুঝতে পেরেছি। আন্তঃরাজ্য পর্ষদ গঠনের মধ্যেদিয়ে আমরা বুঝতে পেরেছি, যোজনা কমিশনে মুখ্যমন্ত্রীদের যুক্ত করা হয়েছে, এইগুলি

আমাদের ইতিবাচক পদক্ষেপ বলে মনে হচ্ছে। কর কাঠামোর ক্ষেত্রে যে পুনর্বিন্যাস হয়েছে, এটাও একটা গঠনমূলক দৃষ্টিভঙ্গীর পরিচয়। এটা একটা সরকারের নতুন দৃষ্টিভঙ্গীর পরিচায়ক। সেই দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে তার বাজেটে, তার পরিকল্পনায়, তার করের স্ট্রাকচারে। অতএব, এই অর্থনৈতিক পরিকাঠামোর মধ্যে আমরা এই অঙ্গরাজ্যে বাস করছি। এই অঙ্গরাজ্যে ডঃ অসীম দাশগুপ্ত মহাশয়, একটা বাজেট পেশ করেছেন, সেই বাজেটে কি দেখা গেছে? আমরা কি দেখেছি? কয়েক বছরের মধ্যে আমাদের এই রাজ্যে কৃষি উৎপাদন রেকর্ড পরিমান হয়েছে এবং আমরা এই কথাও বলবো যে কুটির শিল্পের ক্ষেত্রে যা উন্নতি হয়েছে, তা নজিরবিহীন, যেটা অন্য রাজ্যে হয়নি, সেটা হয়েছে। আমাদের ক্ষমতা আছে, হয়েছে। বৃহৎ শিল্পে আমাদের অসুবিধা আছে, আমাদের বৃহৎ শিল্পের ক্ষেত্রে, কেন্দ্রের হাতে চাবিকাঠির রয়েছে, যার ফলে বৃহৎ শিল্পের উন্নতি হয়নি। এখন বৃহৎ শিল্প যাতে হয় তারজন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

অনেকে বলছেন যে, এখানে সেই পরিবেশ নেই। সেইজন্য শিল্পপতিরা এখানে বিনিয়োগ করছেন না। এটা আপনাদের মনে রাখতে হবে যে, পরিবেশ হঠাৎ এই ৪ মাসে হল কি করে? আজকে কেন্দ্রীয় সরকারের পরিবর্তন হয়েছে। সেই পরিবর্তনের সঙ্গে সঙ্গে শিল্পপতিরা উদ্যোগ নিয়েছেন পশ্চিমবাংলায় শিল্প স্থাপনের জন্য। শিল্প স্থাপনের জন্য উদ্যোগ ছিল, কিন্তু সেটাকে কার্যকরী করতে পারত না রাজনৈতিক কারণে। আজকে রাজনৈতিক পটভূমি পরিবর্তনের সঙ্গে সঙ্গে তাদের মধ্যে আমরা উদ্যোগ দেখছি এবং সেই উদ্যোগকে কার্যকরি করার ক্ষেত্রে আমাদের অর্থমন্ত্রীর কিছু কিছু সুযোগ সুবিধা তৈরির প্রতিশ্রুতি এই বাজেটের মধ্যে আছে। এই উদ্যোগ আরও বেশি করে আমাদের পশ্চিমবাংলায় শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে কার্যকরী হবে বলে বিশ্বাস আছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে যে কাজ হয়েছে তা অন্যকোনও রাজ্যে হয়নি। মৃত্যুঞ্জয়বাবু বক্তৃতার সময় বললেন পশ্চিমবাংলায় যে ভূমি সংস্কার হয়েছে, এটা একটা ভাল কাজ হয়েছে। কিন্তু এইকথা মনে রাখতে হবে যে, এই ভূমি সংস্কার আইন কংগ্রেসই করেছিল। হ্যাঁ, ঠিক কথা, কংগ্রেসই এটা করেছিল। গরীব লোকের ভোট পাবার জন্যই কংগ্রেস ভূমি সংস্কার আইন করেছিল। কিন্তু তারা কোনওদিন এই ভূমি সংস্কার আইনকে কার্যকরী করেনি বড় লোকদের স্বার্থ রক্ষা করার জন্য। আজকে ভূমি সংস্কারের ক্ষেত্রে অনেক নজিরবিহীন কাজ আমাদের পশ্চিমবাংলায় হয়েছে। বহু খাস জমি উদ্ধার করে গরিব লোকেদের মধ্যে বিলি করে দেওয়া হয়েছে, বহু বর্গা রেকর্ড করা হয়েছে। আজকে এস.ইউ.সি.আই. দলের পক্ষ থেকে দেবপ্রসাদবাবু বললেন যুক্ত ফ্রন্টের আমলে যেমন ভূমি সংস্কার এবং বর্গা রেকর্ড হয়েছিল গত ১০ বছরে সেইরকম হয়নি। কিন্তু একটি কথা মনে রাখতে হবে যে, যুক্ত ফ্রন্টের সময় এস.ইউ.সি.আই.'ও সরকারে ছিল। এবং এই কথা'ও মনে রাখতে হবে যে, জমির পরিমান বাড়ছে না। প্রথম যখন উদ্যোগ নেওয়া হয় তখন যে খাস জমি উদ্ধার করা হয়েছিল সেটা ক্রমশ সঙ্কুচিত হচ্ছে। একটা সময় আসবে যখন আর জমি পাওয়া যাবে না এবং বর্গা রেকর্ড'ও কমতে থাকবে। এই সামান্য অঙ্কটুকু দেবপ্রসাদবাবু কেন বুঝলেন না সেটা আমি জানি না। আজকে এই ভূমি সংস্কারের ব্যাপারটা পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত গর্বের সঙ্গে বলতে পারে। এখানে'ও কিছু ত্রুটি বিচ্যুতি আছে, আরও কিছু কাজ হওয়া দরকার। তবে একটি কথা আমি বলব যে, আজ'ও গোটা ভারতবর্ষের শতকরা ৬০ ভাগ

কৃষিযোগ্য জমি বড় লোক বড় চাষিদের হাতে রয়েছে। অপর দিকে ঠিক উল্টো ঘটনা ঘটেছে পশ্চিমবাংলায়। এখানে শতকরা ৬০ ভাগ কৃষিযোগ্য জমি ক্ষুদ্র, প্রান্তিক চাষিদের হাতে রয়েছে। এখানে বর্গা অপারেশন এই ভূমি সংস্কারের মধ্য দিয়ে করা সম্ভব হয়েছে। আজকে এই কথা আমরা খুব গর্বের সঙ্গে বলতে পারি। সেচের জন্য ১০ কোটি টাকা খরচ করার কথা বলা হয়েছে। জলের জন্য এই টাকাটা ব্যবহার করা যাবে। যেখানে যেখানে বিশেষ প্রয়োজন সেইসব গ্রামে টিউবওয়েল বসিয়ে সেই একই টিউবওয়েল থেকে জল নিয়ে চাষের কাজ এবং পানিয় জল হিসাবে ব্যবহার করা যাবে। এইরকম একটা পরিকল্পনা নেওয়া হয়েছে। আমি হুগলির গ্রামাঞ্চলের একটি বাস্তব অভিজ্ঞতা এখানে তুলে ধরছি। সেখানে গ্রীষ্মকালে জলের স্তর অনেক নিচে নেমে যায় এবং সেখানকার টিউবওয়েলগুলিতে জল পাওয়া যায় না। জলের হাহাকার পড়ে যায়। এই ক্ষেত্রে মাটির তলার জলকে ব্যবহার করার ক্ষেত্রে আরও বেশি সতর্ক হবার জন্য অনুরোধ জানাব। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা খুব উল্লেখযোগ্য কাজ করতে পেরেছি। এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য কাজ হয়েছে। গ্রামীণ কারিগরদের অবসরকালিন ভাতা দেবার কথা বলা হয়েছে। শহরের ক্ষেত্রেও এটা যাতে চালু করা যায় সেই চেষ্টা করবেন। কারণ, গরিব মানুষদের ক্ষেত্রে গ্রাম শহর বলে কোনও পার্থক্য আছে এটা আমাদের মনে হয় না। পরিবহনে কোটি কোটি টাকা ভরতুকি দেওয়া হয়। সেটাকে কমিয়ে যদি রাস্তা মেরামতের কাজে ব্যয় করা যায় তাহলে পরিবহনের ক্ষেত্রে খরচ অনেক কমে যাবে।

[3-30 — 3-40 P.M.]

তারপর আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। বলা হয়েছে শিক্ষকদের পেনসনের ক্ষেত্রে কাগজপত্র ঠিক সময় জমা পড়লে যিনি অবসর নিচ্ছেন তিনি যাতে সঙ্গে সঙ্গে পেনসন অর্ডারটা পান তারজন্য চেষ্টা করা হবে। বলা হয়েছে, 'কাগজপত্র ঠিক সময় জমা পড়লে।' কাগজপত্র বলতে যা বোঝায় সেই প্রসঙ্গে বলি, ৫০-এর দশকে যারা কাজে যোগ দিয়েছিলেন সেই সমস্ত শিক্ষকদের অনেকেরই কাগজপত্র নেই এবং অসুবিধাটা সেখানেই দেখা দিচ্ছে। অনেকের অ্যাপয়েন্টমেন্ট লেটার নেই, অনেকে এক স্কুল থেকে যখন অন্য স্কুলে গেছেন তখন আগের স্কুলের প্রভিডেন্ট ফান্ডের টাকা খরচ করে ফেলেছেন ইত্যাদি সব বিষয় রয়েছে। তখন এসব নিয়ম ছিল না। এইসব নিয়মকানুন কিছুটা শিথিল করা যায় কিনা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেটা বিবেচনা করে দেখবেন এই অনুরোধ জানিয়ে এবং তার বাজেটকে সর্বোতভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব আমাদের সামনে উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে তাকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে কেন্দ্রীয় সরকারের হতাশাব্যঞ্জক, মূল্যবৃদ্ধি, মুদ্রাস্ফীতির আশংকাজনিত পরিস্থিতির বাজেটের মধ্যে দাঁড়িয়েও তিনি আমাদের রাজ্যে পর পর ৪ বার ঘাটতিশূণ্য ভারসাম্যযুক্ত বাজেট পেশ করেছেন। আমি অবশ্য একথা মনেকরি না যে আর্থিক সীমাবদ্ধতা এবং আর্থিক শৃঙ্খলা রক্ষাকে একমাত্র গুরুত্ব দিতে হবে এবং সেই কারণে আমাদের অর্থমন্ত্রী যদি ঘাটতি বাজেট পেশ করতেন তাহলেও আমি তার বিরোধিতা করতাম না। তার কারণ রাজ্যে ঘাটতি বাজেট মুদ্রাস্ফীতির সৃষ্টি করেনা, মূল্যবৃদ্ধি করে না বরং

অনেক সময় এই ঘাটতি বাজেট রাজ্যের উন্নয়নমূলক কাজকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করে। রাজ্য বাজেটের একটা বৈশিষ্ট আমার চোখে পড়েছে সেটা হচ্ছে, বিপুলভাবে নতুন কর না বসিয়ে চলতি কর ও শুল্ক যা আছে তা নানাভাবে কাজে লাগিয়ে সম্পদ সংগ্রহের চেষ্টা করেছেন। চলতি বছরে অর্থাৎ ১৯৮৯/৯০ সালে ১৩ হাজার ৬৯৮ কোটি টাকা মোট ব্যয়ের মধ্যে ১১১৫ কোটি টাকা ছিল পরিকল্পনা বাবদ ব্যয়। এই আর্থিক বছরে ১৪ হাজার ৯৭৮ কোটি টাকা মোট ব্যয়ের মধ্যে ১৩২৮ কোটি টাকা পরিকল্পনা খাতে ব্যয়ের কথা বলেছেন। বৃদ্ধি পেয়েছে শতকরা ১৯ ভাগ। তবে পুরোটা আমাদের কাজে লাগবে না তার কারণ এই সময়ের মধ্যে মুদ্রা স্ফীতির যে হার দেখা যাচ্ছে তাতে শতকরা ৭ থেকে ৮ ভাগ বাদ যাবে। এটা বাদ দিলে মোটামুটি ১০ থেকে ১২ ভাগ ব্যয় বৃদ্ধি ঘটবে। আমি মনেকরি এটা আমাদের রাজ্যের পক্ষে লাভজনক হবে। আরও একটা কথা বলি। রাজস্ব খাতে কতটা ব্যয় বাড়লো তা দিয়ে নয়, মূলধনী খাতে কতটা ব্যয় বাড়লো তা দিয়েই বিচার হবে যে আমাদের রাজ্যে অর্থনৈতিক ব্যবস্থার আসল চেহারাটা কি। রাজস্ব খাতে ব্যয়ের ব্যাপারে আমরা দেখছি যে ১৯৮৮/৮৯ সালের তুলনায় আগামী আর্থিক বছরে রাজস্ব খাতে ব্যয় বেড়েছে ২ হাজার ১৪১ কোটি টাকা আর মুলধনী খাতে ১৮৫ কোটি টাকা মাত্র। এটাতে আমাদের রাজ্যের আর্থিক চিত্রটা খুব একটা আশাব্যঞ্জক হয়ে উঠতে পারে নি। খুব কম টাকা ২৫.৬২ কোটি টাকা কর আরোপ করেছেন। এর প্রয়োজন হত না যদি গ্রামাঞ্চলে সম্পন্ন চাষীদের উপর ট্যাক্স বসানো যেত এবং বিভিন্ন ইউনিট আমাদের যা আছে, শিল্প ইত্যাদি তাতে যে ধারাবাহিকভাবে লোকসান চলছে সেটা কমানো যেত। এটা কিছুতেই মেনে নেওয়া যায়না যে বছরের পর বছর এইসব ইউনিটে কোটি কোটি টাকা ক্ষতির পরিমান চলতেই থাকবে এবং সেটা বাড়তে থাকবে। তারপর পরিকল্পনা পদ্ধতির বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং তারফলও আমরা উপলব্ধি করছি। কিন্তু এই পদ্ধতিতে যে ত্রুটিবিচ্যুতিগুলি আছে সেগুলি চলতেই দেওয়া হচ্ছে এবং এখানেই হল আমাদের আপত্তি। এবং আমরা লক্ষ্য করছি যে কোটি কোটি টাকা ব্যয়ের পর কোনও হিসাব পাওয়া যাচ্ছে না। তারফলে কত টাকা ব্যয় এবং কত টাকা অপব্যয় সেটা বুঝতে অসুবিধা হচ্ছে। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করবো আর্থিক শৃঙ্খলা আনার যে তাগিদ তিনি অনুভব করেছেন, একই তাগিদে প্রকৃত হিসাব বের করার চেষ্টা করুন যেন তিনি তা করেন। এবং যদি সত্যি সত্যি কোটি কোটি টাকার অপব্যয় হয়ে থাকে, সেই অপব্যয়কে তিনি যেন কঠোর হস্তে দমন করেন। তা যদি না করতে পারেন তাহলে আপনি যতই সদিচ্ছা দেখান, সেটা ব্যর্থ হয়ে যাবে। আমাদের রাজ্যে বিকল্প পরিকল্পনা পদ্ধতি চালু হয়েছে, আমাদের ভূমি সংস্কারের অগ্রগতি, পঞ্চায়েত ব্যবস্থা, পঞ্চায়েত ব্যবস্থা এর পরিকাঠামো হিসাবে কাজ করছে এটা ঠিক, কিন্তু এই পরিকল্পনা পদ্ধতির পাশাপাশি রাষ্ট্রায়ত্ত সম্পদ ব্যবহার এবং পরিচালনার বিকল্প পথের অনুসন্ধান আমাদের করতে হবে। আমি আশা করবো মাননীয় অর্থমন্ত্রী এর উদ্যোগ গ্রহণ করবেন। বাজেট সম্পর্কে দু-একটি কথা বলতে চাই যে বাজেটের বরাদ্দ কেবল বাড়ালেই হবে না, সেই সঙ্গে কর্ম দক্ষতা বাড়াতে হবে। শুধু টাকা খরচ করলে হবে না, যাদের জন্য টাকা খরচ করা হলো, প্রকৃত পক্ষে তাদের জন্য কতটা উপকারে এলো সেটা আমাদের দেখতে হবে। অর্থাৎ ব্যয়ের অনুপাতে উপকারের অনুপাত ঠিক আছে কি না, এই বিষয়ে নজর রাখতে হবে। কিন্তু এই সম্পর্কিত ব্যাপারে আমাদের রাজ্যের জনসাধারণের যে অভিজ্ঞতা, সেই অভিজ্ঞতা কিন্তু

আশানুরূপ নয়। এর আগেও আলোচনা হয়েছে, তবু আমি বলবো, আমি এর আগে বলেছিলাম আমাদের ওয়ার্ক কালচার নষ্ট হয়ে যাচ্ছে পশ্চিমবাংলায়। কেউ কেউ এই কথা বলছেন যে ওয়ার্ক কালচারটা হলো একটা বুর্জোয়া ধ্যান ধারনা। আমি তাদের সঙ্গে একমত নই। আমি মনেকরি কাজে অবহেলা উদাসিনতা, দুর্নীতি এবং স্বজন পোষণ যেভাবে চলছে, যদি সেইগুলো আমরা বন্ধ না করতে পারি তাহলে খুব অসুবিধা হবে। আর্থিক শৃঙ্খলা রক্ষা একমাত্র কেবল বিষয় হতে পারে না। কাজও শৃঙ্খলা ফিরিয়ে আনবার একটা বিষয় হতে পারে, তা যদি না হয় তাহলে অর্থমন্ত্রী সহ সবাই আমরা শৃঙ্খলিত হয়ে পড়বো, ইতিহাস আমাদের কোনওদিন ক্ষমা করবে না। সুতরাং ওয়ার্ক কালচার বিষয়টাকে বুর্জোয়া কালচার বলে উড়িয়ে দেওয়া ঠিক হবে না বলে আমি মনেকরি। আর অনেক নুতন নুতন চিন্তা ভাবনা বিভিন্ন বিষয়ে করা হয়েছে ঠিক, কিন্তু তা সত্ত্বেও আমি বলবো, যে বিদ্যুৎ, পরিবহণ, শিক্ষা এবং স্বাস্থ্যের দিকটা খুব খারাপ অবস্থার মধ্যে দিয়ে চলছে। এইকথা ঠিক যে চাহিদার তুলনায় আমাদের বিদ্যুৎ খুব কম, কিন্তু এ কথাও ঠিক যে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যের প্ল্যান্ট লোড ফ্যাক্টার কম। এই কথা ঠিক যে আমাদের ট্রান্সমিশন এবং জেনারেশনের মধ্যে একটা বিরাট গ্যাপ আছে। যদি এটা আমরা পরিবর্তন ঘটাতে পারি, তাহলে যে ব্যবস্থা এখন চালু আছে, সেই ব্যবস্থার মধ্যে বিদ্যুতের ঘাটতি আমরা অনেক পরিমানে কমাতে পারবো। পরিবহণ ব্যবস্থা ক্রমে ক্রমে এখন জটিল থেকে জটিলতর হচ্ছে, কোনও ষ্টপ গ্যাপ দিয়ে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। এরজন্য একটা সর্বাত্মক পরিকল্পনা দরকার। আমার মনে হচ্ছে, এরজন্য সর্বাত্মক পরিকল্পনার অভাব আছে। এই পরিকল্পনা অবশ্যই আমাদের গ্রহণ করতে হবে। শিক্ষার ব্যাপারে একটা বিতর্ক উঠেছে। আমি সেই বিতর্কের মধ্যে যাচ্ছি না। কিন্তু শিক্ষার ব্যাপারে জনসাধারণের অভিজ্ঞতা ভিন্ন। তারা দুটো বিষয়কে সত্য বলে মনে করছে যে সার্টিফিকেট, ডিগ্রি, ডিপ্লোমা যদি পেতে হয়, তাহলে তাকে স্কুলে ভর্তি করতে হবে। আবার সেই সঙ্গে সঙ্গে টিউটোরিয়াল হোমে যদি তাদের ছেলেদের না পাঠায়, প্রাইভেট টিউশনির ব্যবস্থা না করে তাহলে সেইগুলো তাদের পক্ষে পাওয়া সম্ভব নয়। আমাদের ওয়ার্ক কালচারের অভাবে এবং শিক্ষা ব্যবস্থার পরিচালনার যে সীমাহীন ত্রুটি বিচ্যুতি আছে, সেইগুলো তারজন্য দায়ী। আমি শেষ করবো একটা কথা বলে, আমাদের অর্থমন্ত্রী যে প্রস্তাব করেছেন ক্ষুদ্র সেচ ব্যবস্থার সঙ্গে পানিয় জলকে যুক্ত করা, আমি খুব খুশী হয়েছি, কারণ আমি বিগত কয়েক বছর ধরে এই প্রস্তাব এই বিধানসভাতে উত্থাপিত করেছিলাম। আমি আরও খুশী হয়েছি এই কারণে যে মাটির নিচের জলের অনিয়ন্ত্রিত ব্যবহার করার ফলে আইন প্রণয়নের কথা তিনি ভাবছেন। এইকথাও আমি অনেকবার বলেছি। গত বছর এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছি, সেই সঙ্গে আর একটা কথা বলবো, যা আমি আগেও বলেছি, যখন বর্ষা হয়, যখন বন্যা হয়, মাটির উপর যখন অনেক বেশি করে জল জমে যায়, বাড়তি জল হয়, আধুনিক প্রযুক্তি বিদ্যার সাহায্য নিয়ে যদি এই জলকে মাটির তলায় ঢুকিয়ে দেবার ব্যবস্থা করতে পারি, সেইরকম যদি একটা পরিকল্পনা নিতে পারি তাহলে জলের স্তরে ভারসাম্য ঠিক থাকবে এবং আমাদের সেচের জলের কোনও অভাব হবে না। আমি দুটি কারণে একটু অখুশি হয়েছি। একটা কারণ হলো কৃষকদের ঋণ মকুবের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী শুধু মাত্র উল্লেখ করেছেন, কোনও ব্যবস্থার কথা বলেন নি। আর একটা বিষয় হচ্ছে ভরতুকি, ক্ষেতমজুরদের জন্য যে রেশন ব্যবস্থা আছে তাতে

বরাদ্দের বিষয়ে তিনি তার প্রস্তাবের মধ্যে কোনও কিছু উল্লেখ করেন নি। তা সত্ত্বেও এই বাজেটকে আমি সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কেন সমর্থন করছি তার বিস্তারিত ব্যাখ্যা দিতে গেলে বলতে হয় যে, নবম অর্থ কমিশন বলে দিয়েছেন, 'পশ্চিমবঙ্গের আর্থিক কাঠামো ভাল।' অবশ্য তার সমালোচনা হতে পারে, কিন্তু সমালোচনা করেও তার সম্পর্কে বিশেষ নিন্দনীয় কিছু বলা যাবে না বা নিন্দনীয় পর্যায়ে তাকে আনা যাবে না। আজকে আমাদের সামনে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন তার প্রথম এবং প্রধান লক্ষণীয় বিষয় হচ্ছে, গ্রামীণ কৃষক এবং একেবারের নিচের তলার মানুষদের সহযোগিতা করা। যাতে তারা একটু ভাল জীবন-যাত্রা নির্বাহ করতে পারে। সে সম্পর্কেই মাননীয় অর্থমন্ত্রী একটা সুষ্ঠু চিন্তা ধারা গ্রহণ করেছেন। যারজন্য আমরা দেখছি গ্রামীণ হস্তশিল্পী এবং মৎস্যজীবি সম্প্রদায়কে সুবিধা দেবার জন্য কাঁচা বা পোড়া মাটি, বাঁশ, শোলা, মাদুর, মাছ ধরার নৌকা, বড়শি প্রভৃতি জিনিসের দাম কমানো হয়েছে। এই সমস্ত জিনিস দিয়ে সাধারণ গরীব মানুষরা বিভিন্নভাবে রুজি রোজগার করে তাদের জীবন-জীবিকা নির্বাহ করতে পারবেন। অবশ্যই এই বাজেটের সমালোচনা হতে পারে। কিন্তু তাই বলে এটা নিশ্চয়ই রূপ, গন্ধ, বর্ণহীন বাজেট নয়। অবশ্য খন্ড দৃষ্টি দিয়ে দেখলে কোনও জিনিসের রূপ, গন্ধ, বর্ণ পাওয়া যায় না। এই প্রসঙ্গে রবীন্দ্র নাথের একটা কবিতা আমরা জানি, "যে তরনী লক্ষ লক্ষ লোকের নির্ভর, খন্ড খন্ড করি তাকে তরিবি সাগর।" এইরকম খন্ড খন্ড করে দেখার প্রচেষ্টা মাননীয় সদস্য সৌগতবাবু করেছেন। তাই তিনি বললেন, এটা টেস্টলেস অডারলেস একটা অক্সিজেন। কিন্তু আমি তাকে বলি সেই অক্সিজেনের সঙ্গে Sulphur molecules and molecules of oxygen and hydrozen যোগ করা যায় তাহলে সেখানে দেখা যাবে $H_2SO_4$ একটা সালফিউরিক এ্যাসিড, সেখানে একটা বিরাট করোসিভ সামথিং সৃষ্টি হচ্ছে এবং সেটা একটা পদার্থ। কাজেই আজকে আমাদের অর্থমন্ত্রী বাজেটকে টেস্টলেস, অডারলেস বলা যায় না। তিনি এই বাজেটের মধ্যে যেসব জিনিসগুলি যুক্ত করেছেন সেগুলি যুক্ত হওয়ার ফলে সাধারণ মানুষের জীবন জীবিকার উন্নতি ঘটবে। সুতরাং সেই উন্নয়নের পথটিকে আমাদের দেখতে হবে। শুধু সমালোচনার জন্য সমালোচনা করে বা অঙ্ক কষে নিচে নামিয়ে আনার চেষ্টা করলে সেটা অন্যায় করা হবে। আজকে যে অবস্থায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট পেশ করেছেন সেই অবস্থাটা বিচার করতে হবে। সেখানে আমরা দেখতে গিয়ে দেখতে পাচ্ছি সারা ভারতবর্ষে একটা রাজনৈতিক বিপর্যয়ের পরিবর্তন ঘটেছে। আমাদের পাশের যে রাজ্যগুলি আছে যেমন, উড়িষ্যা, বিহার সব জায়গাতেই রাজনৈতিক পরিবর্তন ঘটেছে এবং সেই পরিবর্তনের মুখে দাঁড়িয়ে এবং বিগতদিনের কংগ্রেস সরকারের যে আর্থিক বিপর্যয় তার উপর দাঁড়িয়ে আজকে এই বাজেট পেশ করতে হয়েছে। এই বাজেটে আমরা দেখতে পাচ্ছি সমস্ত পরিস্থিতিকে মিলিয়ে যদি দেখি তাহলে দেখবো, সাধারণ মানুষের স্বার্থে, গ্রামীণ মানুষের [illegible] চাষী, কৃষক, [illegible] মধ্যবিত্ত ব্যক্তির স্বার্থে এই বাজেট তৈরি হয়েছে। আমরা দেখতে পাচ্ছি, জীবনদায়ী ওষুধের যেসব ইনজেকশন [illegible] হয়েছে তার

উপর কর একেবারে হ্রাস করা হয়েছে এবং ছাড় দেওয়া হয়েছে। এটা খুবই আনন্দের কথা যেটা ইতিপূর্বে ছিল না। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের যেসব শিল্পজাত দ্রব্য, শিল্পে তৈরি করবার জন্য যে সমস্ত কাঁচামাল আমদানি করতে হয় তার উপর কর বাদ দেওয়া হয়েছে এবং এই সমস্ত শিল্প জেলায় জেলায় করার জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। সেইজন্য বলবো, শিল্পের দিকে আজকে বিশেষভাবে নজর দেওয়া হয়েছে। রুগ্ন শিল্প যা নিয়ে আজকে সমালোচনা হচ্ছে, যেকথা মাননীয় সদস্যরা বললেন সেই রুগ্ন শিল্পের ব্যাপার নিয়ে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে সুন্দরভাবে উপস্থাপন করেছেন। এই নিয়ে যদি বিশ্লেষণ করে দেখা যায় তাহলে দেখবো রুগ্ন শিল্পের প্রতি এবং তার উন্নয়নের জন্য বিশেষ প্রচেষ্টা বাজেট ভাষণের ভিতর ফুটে উঠেছে। শিল্পের যাতে উন্নতি হয় তারজন্য আজকে শিল্পবন্ধু নামে একটি প্রকল্প বা একটি সংস্থা গঠিত হয়েছে। ইতিপূর্বে এই সংস্থাটি গঠিত হয়ে আছে। সেখানে বিভিন্ন আধিকারিকগণকে নিয়ে উচ্চ-শক্তি-সম্পন্ন সংস্থা সৃষ্টি হয়েছে। সেই শিল্পবন্ধু সংস্থার মাধ্যমে বহুজন বিভিন্নভাবে যারা শিল্প সংস্থা কর্ম করে তারা উপকৃত হয়েছেন। এই সংস্থার মাধ্যমে সহযোগিতা পেয়ে তারা জীবন-জীবিকা নির্বাহ করতে সচেষ্ট হয়েছেন। আমি এই মর্মে একটি কথা পড়ে শোনাই, যে কিভাবে উন্নতি হচ্ছে। ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২৭৩টি ক্ষেত্রে শিল্প-উদ্যোগীগণ শিল্পবন্ধু থেকে বহুভাবে উপকৃত হয়েছেন এবং ২৪৫টি প্রয়োজনীয় সংস্থা তাদের থেকে উপকৃত হয়ে জীবন-জীবিকার উন্নয়নের জন্য বিশেষ সুবিধা লাভ করতে পেরেছেন। যারফলে এটা একটা বিরাট পদক্ষেপ বলা যেতে পারে। আজকে এইভাবে আর্থ কাঠামোকে শক্তিশালি এবং বিনিয়োগকে বিশেষভাবে গনমুখী করবার জন্য এই যে প্রচেষ্টা এই প্রচেষ্টা অভিনন্দনযোগ্য এবং প্রনিধানযোগ্য। সেইজন্য আমি বলবো, এই বাজেট গনমুখি। সুতরাং একে সমর্থন না করার কোনও মনোভাব থাকা উচিত নয়।

[3-50 — 4-00 P.M.]

আমি আর একটি কথা বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। এই বাজেট তফসিলি এবং আদিবাসি যারা অনুন্নত তাদের যে সুষ্ঠু ডেভেলপমেন্ট সেই ডেভেলপমেন্টের দিকে নজর দেওয়া উচিত ছিল যেটাতে নজর দেওয়া হয়নি। তারজন্য আমি তার দৃষ্টি আকর্ষণ করব যাতে infrastructural development in the scheduled Castes and Scheduled Tribes are যাতে বিশেষভাবে উপকৃত হয়। ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্টের দ্বারা যাতে পারমানেন্ট ভাবে তাদের যে লাইফলিহুড সেটাকে নির্বাহ করার বিশেষ ব্যবস্থা করা যায় তার দিকে লক্ষ্য দেবেন। এই কথা বলে তাকে ধন্যবাদ দিয়ে এবং তার এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমি বিরোধীদলের পক্ষের শেষ বক্তা হিসাবে এই হাউসের কংগ্রেস দলের পক্ষ থেকে গত ৩ দিন ধরে যে বিস্তৃতভাবে বাজেট সম্পর্কে বক্তব্য উপস্থাপিত করা হয়েছে তাকে কিছু টা সিনপসিস আকারে আমি এখানে উপস্থিত করব এবং কোনও বিষয়ের পুনরাবৃত্তি হোক এটা চাইছি না। একটা প্রত্যাশা

থাকবে যে গত ৩ দিন ধরে বিরোধী দলের পক্ষ থেকে বাজেট সংক্রান্ত বিষয়ে যা যা বক্তব্য উপস্থাপিত করা হয়েছে, যে যে অভিযোগ উত্থাপন করা হয়েছে মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই এই সম্পর্কে তার সুনিশ্চিত মতামত দেবেন। অর্থমন্ত্রী অসীমবাবুর বাজেট বক্তব্যের বিরোধিতা করলেও বামফ্রন্টের সকল সদস্যের বক্তব্যের বিরোধিতা করতে উঠিনি। আমি বিশেষত শ্রী যতীন চক্রবর্তী, ডাঃ ওমর আলি এবং শ্রী জয়ন্ত বিশ্বাস যারা এই বাজেট সম্পর্কে তাদের অত্যন্ত গঠনমূলক সুনিশ্চিত কিছু আত্ম সমালোচনা মূলক বক্তব্য এখানে উপস্থাপিত করেছেন এই মনোভাব যা সরকারের অন্যান্য অবশিষ্ট দলগুলির মধ্যে প্রতিফলিত হোত এবং সেই দৃষ্টিভঙ্গী নিয়ে রাজ্য সরকারের অর্থমন্ত্রী অসীমবাবু তার বাজেট বক্তব্য উপস্থিত করতেন তাহলে আমার মনে হয় এই বাজেট নিয়ে বিতর্কের অবকাশ থাকত এবং এই বাজেট শেষ পর্যন্ত সকলের কাছে গ্রহণ যোগ্য হতে পারত। আমি বাজেট বক্তব্যের চতুর্থ পৃষ্ঠা থেকে শুরু করতে চাই। যেখানে কেন্দ্রীয় সরকারের বাজেট সম্পর্কে অসীমবাবু তার কিছুটা উষ্মা প্রকাশ করেছেন। পেট্রল, ডিজেল, ইস্পাত এবং লোহা এবং রেলের ভাড়ার উপর কিছুটা সমালোচনা মূলক কথা উল্লিখিত হয়েছে তেমনি বাজেট যেদিন প্রথম প্রকাশিত হয় সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং অসীমবাবু প্রাথমিক বাজেট ভাষণে বাজেটের উপর যে প্রতিক্রিয়া তা আমাদেরকে ভয়ানকভাবে হতাশ করেছিল। আমরা বিস্মিত হয়েছিলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অসীমবাবু দ্ব্যর্থহীন ভাষার পরে সমালোচনা করলেও আগে তা সমর্থন করেছিলেন, এটা বোধহয় তারা ঠিক কাজ করেন নি। দ্বিতীয়ত মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার আগের ভূমিকা থেকে সরে গিয়ে কেন্দ্রকে চিঠি দিলেন এবং লিখলেন পেট্রল ডিজেলের দাম কিছুটা কমাতে, রেল ভাড়া কিছুটা কমাতে। ইস্পাত এবং লোহার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কিছু টাকা পান, সে বিষয়ে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী মধু দন্ডবতে মহাশয়কে একটা চিঠি দিলেন কিন্তু আজকে এই কথা স্পষ্টভাবে বলতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রীর সেই চিঠি আজকে ভয়ানকভাবে নেগলেকটেড হয়েছে। তা অ্যাকনলেজড এবং রেসপনডেড হয়নি, সেটা ইগনোর্ড এবং ডিসঅনার্ড হয়েছে। মুখ্যমন্ত্রী মহাশয় যে চিঠি কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর কাছে পাঠিয়েছিলেন সেই চিঠি টোটালি রিজেকটেড হয়েছে, এমন কি নট ইভন রেসপনডেড অর অ্যাকনলেজড, কেন্দ্রের বন্ধু সরকার আপনাদের সমর্থনের উপর দাঁড়িয়ে আছেন, সমর্থন প্রত্যাহার করে নিলে আজকে এই সরকার কেন্দ্রে থাকতে পারবেন না। সাধারণ মানুষদের কথা যখন রাজ্য সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু কেন্দ্রের অর্থমন্ত্রী মহাশয়ের কাছে বিবেচনা করবার জন্য পাঠালেন তখন প্ল্যাটফর্ম টিকিটের দাম ২ টাকা থেকে দেড় টাকায় নামিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী মহাশয় মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি এই সম্মান প্রদর্শন করেছেন। আপনার চিঠির মূল্য দিয়ে প্লাট ফর্ম টিকিটের দাম ২ টাকা থেকে দেড় টাকায় নামিয়ে দিয়েছেন। আজকে তাহলে বলুন মুখ্যমন্ত্রীর সেই চিঠির সম্মান এবং মর্যাদা রক্ষার্থে, যে চিঠিতে পশ্চিমবঙ্গবাসীর প্রতিবাদ প্রতিফলিত হয়েছিল, দ্বিধাহীন ভাষায় এই হাউস থেকে তার প্রতিবাদ করবার দায়িত্ব আছে কিনা? মুখ্যমন্ত্রী যখন চিঠি লিখেছিলেন তখন ধরেই নেওয়া গিয়েছিল যে, রাজ্যের মানুষের অনুভূতিকে প্রতিফলিত করে তিনি তা লিখেছিলেন। কিন্তু দেখছি, আজকে তারা নিরুত্তর। বামফ্রন্ট সরকার আজকে নিরুত্তর হয়ে বসে আছেন, বোবা-কালা হয়ে বসে আছেন। কানে শুনেও কিছু না শোনার ভাব করছেন, চোখে দেখেও না দেখার ভাব করছেন। আমি তাই এইকথা বলে শুরু করতে চাইছিলাম যা আগের দিনও বলেছি যে,

মাননীয় অর্থমন্ত্রী ঘাটতি শূন্য বাজেট বলে যা বলছেন সেটা ঘাটতি শূন্য এইজন্য যে, উন্নয়ণ নেই তাই বাজেট ঘাটতি শূন্য। এই হলো বাজেটের মূল কথা। আজকে আমি যদি অর্থমন্ত্রী বাজেট বক্তৃতার মধ্যে কি কি ভাবে কর আদায় করবার কথা ভাবছেন সেই সম্পর্কে আলোচনা করি তাহলে দেখবো, গোটা বিষয়টা একটা আশার উপর নির্ভর করে দাঁড়িয়ে আছে। তিনি এতে ৪৬৯.৬২ কোটি টাকার ঘাটতি দেখিয়েছেন, কিন্তু মেটাবার ক্ষেত্রে অর্থমন্ত্রী বলেছেন, 'প্রথমেই চেষ্টা করবো যাতে কিছু অপ্রয়োজনীয় ব্যয়কে খর্ব করা সম্ভব হয় এবং আশা করা যাচ্ছে যে, এরফলে ২৬ কোটি অতিরিক্ত টাকা সংগৃহিত করতে পারবো।' আমার কথা হচ্ছে, আগেই কেন এই ব্যবস্থা গ্রহণ করেননি? পরিকল্পনা বহির্ভূত ২৬ কোটি টাকা যদি এই পথে আদায় করা সম্ভব হয় তাহলে এতদিন পর কেন সেটা ভাবছেন? অনেক দিন আগেই তো তাহলে এ-সম্পর্কে পদক্ষেপ গ্রহণ করা উচিত ছিল! তাহলে অপ্রয়োজনীয় পরিকল্পনা বহির্ভূত খাতে যে তিন কোটি টাকা খরচ করেছেন সেটা তার বক্তব্যের মধ্যেই প্রকাশিত হয়েছে। আবার বলেছেন, ''আশা করা হচ্ছে যে, পরিশোধযোগ্য কেন্দ্রীয় ঋণের এক আংশিক পুনর্বিন্যাসের ফলে ১৯০ কোটি টাকা আগামী বছর পাওয়া যাবে।' অনুরূপভাবে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে ঋণ পাওয়ার ব্যাপারে কেন্দ্রের সাথে ইতিবাচক আলোচনার ভিত্তিতে সঙ্গত কারণে আশা করা হচ্ছে যে, এই প্রকল্প বাবদ প্রায় ১৩৪ কোটি টাকা ঋণ হিসাবে পাওয়া যাবে।'' কাজেই দেখা যাচ্ছে, আশার উপর নির্ভর করে প্রথমে ২৬ কোটি, তারপর ১৯০ কোটি, তারপর আবার ১৩৪ কোটি তুলছেন। কাজেই গোটা বাজেটটা আশার উপর নির্ভর করে দাঁড়িয়ে আছে। ধন্য আশা কুহকিনী তোমার মায়ায় মুগ্ধ মানবের মন, মুগ্ধ ত্রিভুবন! এই হচ্ছে আশা। এই আশাতে আপনি বাজেট বক্তৃতা তৈরি করেছেন, বলেছেন আশা করা হচ্ছে, আশা করা যাচ্ছে, আমরা মনে করছি ইত্যাদি। ৪৬৯.৬২ কোটি টাকা শুধুমাত্র আশার উপর নির্ভর করে তুলছেন। যদি বাজেট বক্তৃতার ১৭ পাতা দেখা যায় তাহলেই দেখা যাবে যে, আশার উপর নির্ভর করেই আপনি সেটা বলেছেন। কিন্তু আশার উপর নির্ভর করে পশ্চিমবঙ্গের মতো সমস্যাসঙ্কুল রাজ্যের অর্থনীতির ভিত্তিকে কখনও দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত করতে পারবেন না এবং সেই কারণে এক্ষেত্রে দৃষ্টিভঙ্গীটা হওয়া উচিত ছিল অনেক বাস্তবমুখী এবং দূরদৃষ্টি সম্পন্ন। কিন্তু এই বাজেটের মধ্যে তা যেভাবে প্রতিফলিত হয়েছে তাতে আমাদের দলের পক্ষ থেকে তার নিন্দা করছি। আমাদের পক্ষে সৌগত রায় মহাশয় বলেছেন যে, এই বাজেট দন্তহীন। কিন্তু আমি বলছি, এই বাজেট শুধু দন্তহীনই নয়, নখ-দন্তহীন, আক্রমণ করবার কোনও ক্ষমতাই এর নেই। অসীমবাবু, আমরা দেখছি, আপনি সুকৌশলে বড় দায়িত্ব, বড় সমস্যা সব এড়িয়ে যান। সেগুলো না করে আপনি আমাদের বুঝাতে পারবেন কি যে, প্ল্যান বাজেটে বিদ্যুতে, শিক্ষাতে আপনি শতকরা আনুপাতিক হারে অনুমোদনটা কমিয়ে দিয়েছেন কেন? আপনার বিদ্যুতে ১৯৮৯-৯০ সালের প্লান বাজেটে যেখানে বরাদ্দ ছিল ৩৪.২ শতাংশ সেখানে আপনি ১৯৯০-৯১ সালের জন্য বরাদ্দ করেছেন ৩০.৯ শতাংশ। যে বিদ্যুৎ নিয়ে আজকে সমগ্র পশ্চিমবাংলার মানুষ, সমগ্র রাজ্যের মানুষ উৎপিড়িত, যে বিদ্যুৎ নিয়ে রাজ্যের মন্ত্রী সভায় মন্ত্রী বলতে ভয় পান কিছু দিন আগে আমরা এটা শুনেছি সেই বিদ্যুতের অনুমোদন কমিয়ে দিলেন। গতবারে বরাদ্দ ছিল ৩৪.২ শতাংশ এবারে বরাদ্দ হয়েছে ৩০.৯ শতাংশ। শিক্ষা ক্ষেত্রে আপনারা বরাদ্দ কমিয়ে দিলেন। শিক্ষা ক্ষেত্রে গত বছর বরাদ্দ ছিল ৭.৩৮ শতাংশ, এবারে এনেছেন ৬.৪ শতাংশ। তাহলে শিক্ষা

ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে গত বছরে প্ল্যান বাজেট যা অর্থ বরাদ্দ ছিল এবারে সেই অর্থ বরাদ্দ কমিয়ে দিয়েছেন। আপনারা একদিকে শ্লোগান দেবেন শিক্ষা খাতে ব্যয় বাড়াও পুলিশ খাতে ব্যয় কমাও, অন্যদিকে তার উল্টোটা করবেন। ১৯৮৯-৯০ সালের চেয়ে ১৯৯০-৯১ সালের বিদ্যুৎ পরিস্থিতি নিশ্চয়ই ভাল। ভাল না হলে আনুপাতিক দিক থেকে অর্থ বরাদ্দ কমিয়ে দিলেন কেন? শিক্ষা ক্ষেত্রে অর্থ বরাদ্দ কমিয়ে দিলেন কেন? তাই এই ক্ষেত্রে অভিযোগ আপনার কাছে, আমাদের পূববর্তী বক্তারাও এই অভিযোগ করেছেন, আপনার চূড়ান্ত বক্তব্য রাখার সময় এর উত্তর দেবেন। আমরা আশা করবো আপনারা চূড়ান্ত বক্তব্য রাখার সময় আপনি সমস্ত কিছু ভেবে শিক্ষা, বিদ্যুৎ এবং স্বাস্থ্য খাতে যে ব্যায় বরাদ্দ করেছেন সেটা বাড়িয়ে দেবেন। বিদ্যুৎ কেন্দ্রগুলি আজকে কি অবস্থায় পৌঁচেছে! বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে রাজনীতি করতে গিয়ে পশ্চিমবাংলার অন্যান্য তাপ বিদ্যুৎ কেন্দ্র এবং অন্যান্য বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র গুলির এই সরকার ১২ বছরের রাজত্বকালে চিন্তা ভাবনা ছেড়ে দিয়েছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকে কেন্দ্র করে নির্বাচনের আগে থেকে এমন শ্লোগান তুলছেন যে সমস্ত কনসেনট্রেশনটা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের প্রতি পড়েছে। বাকি রাজ্যের প্রতিটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির কি হলো, কোথায় গিয়ে পৌঁছালো সেইদিকে আপনাদের কোনও নজরই নেই। এই সম্পর্কে আপনার বক্তব্যে আমাদের বিস্তারিতভাবে বলুন। এই রাজ্যে ১৯৮৩-৮৪ সাল থেকে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ঘাটতি বিদ্যুৎ সরবরাহের জন্য টাকার অঙ্কে যে ক্ষতি হয়েছে তার পরিমান দাঁড়ায় মোট ১৪৪.২৪ কোটি টাকা। এই ৫ বছরে বিদ্যুৎ সরবরাহের জন্য ক্ষতি হয়েছে এই পরিমান টাকা। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র হোক এটা আমরা চাই। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের বাহানা দেখিয়ে অন্যান্য ক্ষেত্রে যে ভূমিকা আপনারা পালন করেছেন সেটা রাজ্যের মানুষের কাছে প্রতিফলিত হয়েছে। শিল্প উন্নয়নের ক্ষেত্রে বিদ্যুতের প্রয়োজনিয়তা আছে, একটা আর একটার পরিপূরক, একটাকে বাদ দিয়ে অন্যটা প্রতিষ্ঠিত হতে পারে না। তাই বিদ্যুৎ না থাকলে নূতন শিল্পের পরিকাঠামো কোনও অবস্থাতেই তেমনিভাবে গড়ে উঠতে পারে না। শিল্পের পরিকাঠামো সম্পর্কে হলদিয়া নিয়ে বলেছিলাম। হলদিয়া নিয়ে আলোচনার সময় আমাদের দলের পক্ষ থেকে বক্তব্য রাখার সময় আমি বলেছিলাম হলদিয়া থেকে গোয়েঙ্কাকে বাদ দিন। সেই প্রস্তাব যে রাখা হয়েছে এটা আনন্দের কথা। টাটাকে যে হলদিয়া পেট্রোকেমিক্যালের দায়িত্ব দেওয়া হয়েছে এটার জন্য আমরা স্বাগত জানাচ্ছি। যখন টাটাকে নেওয়া হয়েছিল তখন এই বিধানসভায় দাঁড়িয়ে স্বাগত জানিয়েছিলেন। আমাদের দেশের শিল্পের ক্ষেত্রে টাটার যে ভূমিকা, শিল্পপতি হিসাবে তার যে ভূমিকা সেটা আমাদের সকলের জানা আছে। আমাদের দেশে তাদের যে সমস্ত প্রতিষ্ঠান আছে এইগুলির যথেষ্ট সুনাম আছে। আজকে আমি এই কথা বলতে চাই পেট্রোকেমিক্যাল থেকে আমাদের যে ডিমান্ড, তারা যা প্রডিউস করবে ইথিলিন, প্রপিলিন, বিটাডিন এটা অসীমবাবুর জানা দরকার ১৯৯৫ সালে অর্থাৎ আজ থেকে ৫ বছর পরে হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স থেকে উৎপাদিত জিনিস পাবো ততদিন পরে এই দেশে তার চাহিদা থাকবে না। আমি আপনাকে বিষয়টি ভেবে দেখতে অনুরোধ করবো এই কারণে যে, প্রথম থেকে, হলদিয়া করুন, কিন্তু হলদিয়াকে কেন্দ্র করে এমন আশার জাল ছড়াবেন না। ১৯৯৫ সালের মধ্যে ভারতবর্ষে আরও অনেক প্রোজেক্ট তৈরি হবে। ইথিলিন এর লাইকলি ইনসটল্ড ক্যাপাসিটি ২,১০০ টন, লাইকলি ডিম্যান্ড ১,৪০০ টন, অর্থাৎ সারপ্লাস দাঁড়াবে ৭০০ টন। প্রপিলিনের

ঐ সময়ে লাইকলি ইনসটল্ড ক্যাপাসিটি দাঁড়াবে ৭৫০ টন, লাইকলি ডিম্যান্ড হবে ৪০০ টন। অর্থাৎ ৩৫০ টন সারপ্লাস হয়ে যাবে। ডাউন স্ট্রিমের ক্ষেত্রে দেখুন, এল-ডি-পি-ই, এল-এল-ডি-পি-ই, এইচ-ডি-পি-ই, প্রতিটি ক্ষেত্রেই যে প্রোডাকশন হলদিয়া করবে, সেই প্রোডাক্টের বাজার যদি আমাদের দেশে না থাকে তাহলে কি অবস্থা দাঁড়াবে? এত লার্জ প্রোডাকশন'এর যদি মার্কেট না থাকে তাহলে আজকে ৩,৫০০ হাজার কোটি টাকা ব্যয় করে যে হলদিয়া পেট্রোকেমিক্যালস আমরা তৈরি করবো তার অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াবে? এ সম্পর্কে মিথ্যা প্রতিশ্রুতির জাল আপনি ছড়াবেন না যে দেড় লক্ষ লোকের চাকুরি হবে। ডাউন স্ট্রিমকে ধরে মূল প্রকল্পে দু'হাজার থেকে তিন হাজারের বেশি চাকুরি হওয়া সম্ভব নয়। মানুষকে মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে, বেকার যুবকদের মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে যে যাচ্ছেন তা আপনারা কিভাবে পালন করবেন? হলদিয়া পেট্রোকেমিক্যালসের কোনও কোনও প্রজেক্ট কোনও কোনও ডাউন স্ট্রিমে দেড় লক্ষ বেকার যুবকের কর্মসংস্থানের ব্যবস্থা করবেন আপনি? এটা আনরিয়ালিস্টিক, অবাস্তব, এটা হতে পারে না। দেড় লক্ষ যুবকের চাকুরি হতে পারে না। আমি আপনার কাছে আবেদন করবো, দেড় লক্ষ লোকের চাকুরির ব্যবস্থা কিভাবে করবেন, আপনি হাউসে এ সম্বন্ধে আমাদের একটা হোপ দিচ্ছেন মাত্র, বাস্তবের সঙ্গে এর কোনও মিল নেই। ক্ষুদ্র শিল্পের বন্ধের সংখ্যা বলতে গিয়ে অচিন্তবাবু সেদিন বলেছেন যে ৪৮২টি শিল্প পশ্চিমবাংলাতে বন্ধ আছে। এটা সত্যের অপলাপ ছাড়া আর কিছু নয়। আপনারা কি মেনে নেন ৪৮২টি মাত্র এখানে বন্ধ আছে? মন্ত্রী মহাশয় এ সম্পর্কে একটি বিবৃতি দিলেন সেদিন। সৌগত রায় মহাশয় এ সম্পর্কে বিস্তৃতভাবে বলেছেন, আমি আর বিস্তৃতভাবে যেতে চাইছি না। তবে আমাদের হিসাব থেকে বলতে পারি এর সংখ্যা একুশ হাজারের বেশি একুশ হাজার থেকে তেইশ হাজার হবে এই সংখ্যা। সরকার থেকে তিনদিন আগে এখানে হিসাব দিলেন ৪৮২টি শিল্প বন্ধ আছে। এ সম্বন্ধে আপনি যত দ্রুত পারেন সার্ভে করুন এবং দেখুন পশ্চিমবাংলায় কত শিল্প বন্ধ আছে। আপনার যতদূর দেওয়া সার্ভে রিপোর্ট নিয়ে আমরা এখানে আলোচনা করতে চাই। এরপর ৬নং পাতায় আছে এক সময়ের বহু আলোচিত জওহর রোজগার যোজনার কথা। গত নির্বাচনের আগে আমরা ঘরে বসতে পারতাম না। জওহর রোজগার যোজনা সম্বন্ধে বললে ওধার থেকে চিৎকার করতেন আপনারা। আপনাদের বিরোধিতার কথা সর্বজন বিদিত। আজকের এই বাজেট বক্তৃতায় অসীমবাবু কিভাবে স্বাগত জানিয়েছেন, তারিফ করেছেন এবং প্রশংসা করেছেন সেকথা বাজেটের মধ্যে উল্লিখিত হয়েছে। এন-আর-ই-পি আর-এল-ই-জি-পি. এবং আই-আর-ডি-পি কেন্দ্রীয় সরকারের সেই পূর্বেকার ঘোষিত কর্মসূচী। একটি ক্ষেত্রে কি আপনারা নতুন কোনও চিন্তাধারা, নতুন কোনও পরিকল্পনার কথা বাজেটের মধ্যে দিতে পেরেছেন? দিতে পারলেন না। কংগ্রেসের সেই এন-আর-ই-পি. আর-এল-ই-জি-পি. আই-আর-ডি-পি. এবং জওহর রোজগার যোজনা কেন্দ্রীয় সরকারেরই একটা প্রতিধ্বনি বিধানসভায় অসীমবাবুর বাজেট বক্তৃতায় প্রতিফলিত হয়েছে।

[4-10 — 4-20 P.M.]

তাই নিজেদের মন্ত্রী সভার প্রতিশ্রুতি, কোনও পরিকল্পনা বা উদ্যোগের কথা কিংবা কোনও চিন্তাশক্তির প্রতিফলন এই বাজেটের মধ্যে পাওয়া যাচ্ছে না। এখানে একটা চিন্তা

ধারার অবনমন দেখা গেছে। তারপরে শিক্ষকদের পেনসন সম্পর্কে বলছি, এখনো পর্যন্ত বহু শিক্ষক অবসরগ্রহণের পরেও পেনসন পান নি। এই পেনসন না পাওয়ার জন্যে বহু শিক্ষক মৃত্যু মুখে পতিত হয়েছেন কিংবা কেউ কেউ মারা গেছেন। আপনারা যদি তা একটু খোঁজ করে দেখেন তাহলে দেখবেন বহু শিক্ষক অবসরের পরে মারা গেছেন কিন্তু পেনসন পান নি। আমি একটা ছবি দেখাচ্ছি। দেখুন এই ছবিতে কিরকম লাইন দিয়েছেন শিক্ষকরা পেনসন নেওয়ার জন্যে। ৭ বছর রিটায়ার করার পরেও তারা পেনসন পান নি এর একটা চিত্র আমি এনেছি। এই শিক্ষকদেরই আপনারা কি অশ্লিল, কুরুচিপূর্ণ মন্তব্য করেছেন অথচ এই শিক্ষকদের মাথার উপরে ভর করে আপনারা বহু নির্বাচনী বৈতারণী পার হয়েছেন। আজকে শিক্ষকদের পেনসন দেওয়া নিয়ে যে ব্যর্থতা দেখিয়েছেন তা অকল্পনীয়। যে শিক্ষকদের দ্বারা আপনারা এত উপকৃত সেই শিক্ষকদের সঙ্গে আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। আজকে পেনসনের ব্যাপার নিয়ে শিক্ষকরা যে ব্যবহার পেয়েছে সরকারের কাছ থেকে, যে বৃদ্ধাঙ্গুলি দেখিয়ে তাদের অবসর গ্রহণ করান হয়েছে, এতে আপনারা সকলে একমত হতে পারেন নি। এতে বামফ্রন্টের ঐক্যমত আসতে পারেনি। সি পি এম তার সংখ্যাগরিষ্ঠতার জোরে এটা পাশ করালেও তাদের শরীকদল এই অবসর গ্রহণের ব্যাপারটাকে কোনওভাবেই সমর্থন করতে পারেন নি। কিন্তু সি পি এম তার দলীয় ক্ষমতার জোরে শিক্ষকদের ৬০ বছর থেকে ৬৫ বছর অবসর গ্রহণের সিদ্ধান্ত নিয়ে দলের মতামতকে এক তরফাভাবে জোর করে চাপিয়ে দিয়েছেন। তারপরে বেকার সমস্যার কথায় আসা যাক। বেকার সমস্যা শুধু পশ্চিমবঙ্গে নেই, সারা দেশে বেকার সমস্যা রয়েছে। গত ৩ মাস আগে বামফ্রন্টের যুবকরা একটা সমাবেশ করলেন যে কাজের অধিকার সংবিধানে স্বীকৃতি দিতে হবে। আমরা এই দাবিকে সমর্থন জানিয়েছি। বামফ্রন্ট সরকারের সেই যুবক সমাবেশ থেকে যে প্রস্তাব গৃহিত হয়েছিল তাতে আমরা সকলেই সম্মত ছিলাম যে এতদিন পরে অন্তত যুব মানসের জন্য সরকার চিন্তা করছেন এবং তাদের ব্যর্থতার কথা স্বীকার করেছেন। সেই সমাবেশে গত তিন দিন আগে এসপ্ল্যানেড ইস্টে মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরী মহাশয় প্রস্তাব রেখেছিলেন যে, কাজের স্বীকৃতি বিনা বাধায় দিতে হবে এবং কাজের অধিকারকে সংবিধানে স্বীকৃতি দিতে হবে। আমি সেইজন্য আজকে অসীমবাবুর কাছে বিনীত নিবেদন করছি দ্ব্যর্থহীন কণ্ঠে যে, আসুন আমরা সবাই একত্রিত হয়ে ঘোষণা করি যে কাজের অধিকার সংবিধানে স্বীকৃত করতে হবে। আজকে বাংলার বেকার যুবকদের মুখে অন্ন তুলে দেওয়ার জন্য কেন্দ্রের বন্ধু সরকারের বিরুদ্ধে আন্দোলন করা যায় কিনা দেখুন। সেই কাজ আপনি করবেন না, কারণ আপনারা বন্ধু সরকারকে চটাবেন না। তারপরে পরিবহন দপ্তরের অবস্থাটা কি? পরিবহন ব্যবস্থায় তো বিপুল ক্ষতি হচ্ছে। সি এস টি.সি, এস বি এস টি.সি, এন বি এস টি.সি এবং সি.টি.সির ১৯৮৯-৯০ সালের হিসাব—তাতে দেখা যাচ্ছে যে ৫০ কোটি টাকা লোকসান গেছে। এইভাবে বছরের পর বছর কেবল লোকসানই যাচ্ছে। এই ব্যাপারটা তো আপনার একটু দেখা দরকার। আমি এর আগেও সাপ্লিমেন্টরি গ্রান্ডে বলেছিলাম তখনও অসীমবাবু উত্তর দেননি ৮২-৮৪ থেকে ৮৮-এর মধ্যে ২৯১টি দোতলা বাস কিনেছিলেন, কিন্তু এগুলি অকেজো হয়ে পড়ে আছে। এই ২৯১টি দোতলা বাসের রাজস্ব ক্ষতি ইতিমধ্যে ১৭ কোটি টাকার উপর। এই ব্যাপারে অবশ্য অসীমবাবু আমাকে ডেকে বলেছিলেন বক্তব্য রাখার পর সুদীপবাবু আপনি ঠিকই বলেছেন বাসগুলি সত্যিই অকেজো হয়ে গিয়েছে, কেন হয়েছে

জানেন, গীয়ার বক্সের অবস্থা খারাপ ছিল; তার উপর এত হাই কোয়ালিটির বাস কলকাতার রাস্তায় চলতে পারে না, অত্যন্ত ভাল গীয়ার, মেশিন টুলস, মেশিন পত্র ইত্যাদি। উনি গীয়ার, মেশিন টুলস অনেক কিছু বললেন ঐসব কারণে খারাপ হয়ে গিয়েছে এটা কি ছেলেমানুষি। ২৯১টি ডাবল ডেকারবাস কি কারণে খারাপ হলো জানা যায়নি, তবে ২৯১টি বাস অকেজো হয়েছে এবং ১৭ কোটি টাকার রাজস্ব ক্ষতি হয়েছে। এইটা জানার পর সরকারের উচিত ছিল ব্যাপারটা স্বীকার করে নেওয়া কিন্তু এই সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে সরকার ভুল করেছিল। আমার বিশ্বাস এটা স্বীকার করলে সরকার সঠিক কাজ করতেন। আবার আর একটা জিনিস দেখছি, আপনি বেটিং ট্যাক্স বসিয়েছেন অর্থাৎ ঘোড়দৌড়ের উপর। আমি অসীমবাবুকে বলব বেটিং ট্যাক্সের উপর যে ট্যাক্স আপনি জারি করেছেন সেই বেটিং কিন্তু প্রতি বছর কমে যাচ্ছে, আপনি যদি প্যারা ৫.১৯ পেজ ২৬টা দেখেন বাজেট স্পীচে তাহলে দেখবেন ঘোড়দৌড় থেকে আয় হয়েছিল '৮৬-৮৭ সালে ৩ কোটি ৬৪ লক্ষ টাকা, '৮৭-৮৮ সালে ২ কোটি ৮৬ লক্ষ টাকা, '৮৮-৮৯ সালে ১ কোটি ৪৮ লক্ষ ৫০ হাজার টাকা। অর্থাৎ ঘোড়দৌড় থেকে আপনাদের যা আয় হয় বেটিং ট্যাক্সের যে ট্যাক্স, '৮৬-৮৭-র ও '৮৮-৮৯-র যা আয় তা প্রায় অর্ধেকের নিচে নেমে গিয়েছে। স্যার, এটা আপনাকে একটু দেখতে হবে কারণ বর্তমানে যে সামাজিক সমস্যা আছে তাতে দেখা যাচ্ছে যে মানুষ ঘোড়দৌড় থেকে ক্রমশ চলে যাচ্ছে সাট্টার দিকে। সাট্টা হলো নূতন একটা জুয়া খেলা, এটা কলকাতায় অনেকদিন ধরেই চালু হয়েছে। স্যার, বহু সাট্টা কিং আছে এই কলকাতা শহরেই যারা শাসক দলের দৌরাত্মেই কলকাতাকে দখল করে নিয়েছে। আজকে সেই সাট্টা কিং কলকাতা শহরকে কন্ট্রোল করছে সেটা হচ্ছে আমাদের সামাজিক সমস্যা। আপনি যদি সত্যিই বেটিং ট্যাক্স আদায় করতে চান তাহলে এই সমস্ত সাট্টা খেলাগুলিকে বন্ধ করতে হবে। আগের দিনকে বলেছিলাম মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টের থেকে আপনি আরও আদায়ের ব্যবস্থা করছেন, কিন্তু প্রতি বছর তো আপনার কমছে। মোটর ভেহিকেলস থেকে '৮৬-৮৭ সালে আপনি ৩০ কোটি টাকা কম আদায় করেছিলেন, '৮৮-৮৯ সালে মাত্র ২৩ কোটি টাকা আদায় করলেন অর্থাৎ ৩ বছরে আপনার ট্যাক্স আদায় ৭ কোটি টাকা কমে গেল। তার কারণ হচ্ছে মোটর ভেহিকেলস ডিপার্টমেন্ট রামপান্ট কোরাপশন, সে কলকাতার মোটর ভেহিকেলস অফিসে হোক আর ডিস্ট্রিকটের মোটর ভেহিকেলস অফিসেই হোক সর্বত্রই রামপান্ট কোরাপশন। এটা যদি না ভাঙতে পারেন এর থেকে আদায়কৃত কর আপনি পাবেন না। এছাড়াও বলব ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য যা রেশনের মাধ্যমে সরবরাহের কথা যে প্রতিশ্রুতি আপনি দিয়েছিলেন সে ব্যাপারে রাজ্য সরকারের মতামত কি? এ ছাড়াও কৃষি ঋণ মুকুব এগুলির ব্যাপারে আপনাদের যে দেওয়াল লিখন এবং মাশুল সমীকরণ সম্পর্কে যে দেওয়াল লিখন সেইগুলি কিন্তু এখনও দেওয়াল থেকে মুছে যায়নি। রাজ্য সরকারের কাছে আজকে তাই আমার সুস্পষ্ট জিজ্ঞাস্য, যে এই সম্পর্কে আপনাদের সুস্পষ্ট মতামত ব্যক্ত করবেন। বিভ্রান্ত না করে সমস্ত বিষয়গুলো এক, দুই, তিন, চার করে আপনারা এখানে উপস্থিত করবেন। আপনাদের শেষ একটা কথা বলে শেষ করবো। আমি বেশি কথায় যাবোনা, যদিও আমার আরও কিছু বলবার ছিল। আপনি দেখবেন বাজেট পাবলিকেশান নাম্বার ৭ স্টেটমেন্ট সোয়িং ফিনানসিয়াল রেজাল্টস অফ ইমপর্টান্ট স্কিমস অফ গভর্নমেন্ট ইনভলভিং ট্রাংজাংশনস অফ এ কমার্শিয়াল অর সেমি কমার্শিয়াল নেচার ফর দি ইয়ার ১৯৯০-৯১। এই সালে দেখা যাচ্ছে, সর্বত্র

আপনি ক্ষতির সম্মুখীন হয়েছেন। আমি আপনাকে বিনয়ের সঙ্গে বলছি গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই এ ২০ কোটি ৬৬ লক্ষ টাকা ক্ষতিতে যাচ্ছে, আপনার ট্যুরিস্ট বাসে ১৩ লক্ষ ৯৬ হাজার টাকা ক্ষতি হয়েছে, ওরিয়েন্ট্রাল গ্যাস কোম্পানিতে ২ কোটি ৪২ লক্ষ ৮৯ হাজার টাকার ক্ষতি হয়েছে, মেকানাইজড ব্রিক ফ্যাক্টরিতে ক্ষতি হয়েছে, এগ অ্যান্ড পোলট্রি স্কীমে ক্ষতি হয়েছে, দুর্গাপুর মিল্ক স্কীমে ক্ষতি হয়েছে, প্রত্যেকটা বিষয়েই ক্ষতি হয়েছে। শিলিগুড়ির উড ইন্ডাস্ট্রিতে ক্ষতি হয়েছে, বর্ধমান মিল্ক সাপ্লাই স্কীমে ক্ষতি হয়েছে। আপনি বিষয়গুলি দেখুন কমার্শিয়াল, আধা কমার্শিয়াল লাভজনক বেশি কিছু প্রকল্প হয়নি। রেশন ব্যবস্থার মাধ্যমে ফুড গ্রেনস সংগ্রহ করে কিছু ভরতুকি দিয়েছেন। এখানে আপনি লাভ করেছেন ৬ কোটি ৩৬ লক্ষ ৩২ হাজার টাকার মতন। নেট গেন অন দিস, ডিউরিং ১৯৯০-৯১ ইজ এস্টিমেটেড টু বি রুপিজ সিক্স ক্রোড় থারটি সিক্স থাউজেন্ড সামথিং। তাহলে দেখা যাচ্ছে, সরবরাহের মাধ্যমে রেশনে খাদ্যদ্রব্য বিলি করেছেন, এতে আপনি কিছুটা লাভ করেছেন। বাণিজ্যিক দৃষ্টিভঙ্গী নিয়ে দেখলে আপনি কিছু লাভ করতে পারেন নি। আপনার ক্ষতির পরিমাণ প্রত্যেকটা মাত্রাতেই বেড়েছে। আপনার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, কি করে উন্নতি হবে? জবরদস্ত প্রশাসনিক কাঠামো করতে হবে।আমার মনে হয়, এই সমস্ত বিষয়গুলি আপনার সামনে উপস্থিত করতে পেরেছি। এই কটি কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং প্রত্যাশা রইলো অভিযোগগুলি সুস্পষ্টভাবে জবাব দেবেন। এই বলে আমি এই বাজেটের বিরোধিতা করছি।

[4-20 — 4-30 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমে মাননীয় সদস্য এবং বিশেষ করে মাননীয় বিরোধী সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে, সুষ্ঠু পরিবেশে এই বাজেট বিতর্ক হয়েছে এবং তারজন্য কখনো তিক্ততায় পর্যবসিত হতে হয়নি। এটা আমি পরিষ্কার করে বলে রাখি আলোচনার মাধ্যমে যখন কোনও প্রস্তাব উঠেছে, সেই প্রস্তাব আমি গুরুত্ব দিয়ে বিবেচনা করবো। বিতর্কের বিষয় যেভাবে উঠেছে এটা আমাকে লাগাতার শুনতে হয়েছে, তবে অনেক কিছু বলবার ছিল, কিন্তু বলা যাবে না তবুও যেভাবে বিষয়গুলি উঠেছে তাকে আমরা তিন ভাগে ভাগ করতে পারি। প্রশ্ন উঠেছে যে বিভিন্ন দপ্তরের, বিভিন্ন ক্ষেত্রে যা কাজকর্ম হয়েছে তার যথার্থতা নিয়ে। দু-একটি ক্ষেত্রে প্রশ্ন উঠেছে কেন্দ্র-রাজ্য সম্পর্ক ব্যাপারে এবং আরও নির্দিষ্টভাবে কেন্দ্রে নতুন সরকার আসার পরে কেন্দ্র-রাজ্য সম্পর্ক কি এবং সেখানে আমাদের অবস্থান কি? এটা আমি খুব খোলাখুলিভাবে বলবো এবং তারপর বাজেটের যে মূল কাঠামো এবং ঘাটতিশূন্য বাজেট কেন? এর পক্ষে, বিপক্ষে মতামত শুনলাম। ঘাটতিশূন্য বাজেট কেন উল্লেখ হয়েছে এই সম্বন্ধে যে সংশয় উঠেছে তার সম্বন্ধে আমি কতকগুলো বক্তব্য রাখবো। প্রথমে ঐ বিভিন্ন দপ্তর বা বিভিন্ন ক্ষেত্রের কাজ কর্মের ব্যাপারে, ভূমি সংস্কার নিয়ে একটি বক্তব্য মাননীয় সদস্য মৃত্যুঞ্জয়বাবু রেখেছিলেন এবং পরে কিছুটা গোবিন্দবাবু'ও রাখলেন ভূমি সংস্কার সম্বন্ধে একই বক্তব্য রাখলেন অর্থাৎ ১৯৭৭ সালের আগে ওরা যখন এই রাজ্যের ক্ষমতায় ছিলেন তখন'ও অনেক কাজ হয়েছে, সেটা যথাযথভাবে বাজেট বক্তৃতায় আসেনি। মৃত্যুঞ্জয়বাবু আরও সতর্কতার সঙ্গে বলেছেন, আইন প্রনয়ন ইত্যাদি হয়েছে এবং রূপায়ণ

করার ক্ষেত্রে বাকি কাজগুলি বামফ্রন্ট সরকার করেছেন, সেইজন্য উনি অভিনন্দন জানিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে "নবকোভাষী" বই "স্পিক মেমারি" স্মৃতির কথা একটু বলি। স্মৃতি কথা বলুক, ইতিহাস কথা বলুক। আমার মনে পড়ে গেল এসটেট অ্যাকুইজিসন অ্যাক্টের ইতিহাসের কথা। এখানে ৪০ দশকের মাননীয় বিধায়কদের মধ্যে কেউ উপস্থিত আছেন সরকারি পক্ষে, সেই সময় তেভাগা আন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন। সেইসময় সমস্ত রাজ্য অগ্নিগর্ভ হয়ে উঠেছিল দক্ষিণ ২৪ পরগনার একপ্রান্ত থেকে একেবারে পশ্চিম দিনাজপুরের প্রান্ত পর্যন্ত। এই সব অঞ্চল তখন তেভাগা আন্দোলনে অগ্নিগর্ভ হয়ে উঠেছিল। তারই পথ বেয়ে কিন্তু এই এসটেট অ্যাকুইজিসন অ্যাক্ট প্রনয়ন করা হয়েছিল। মৃত্যুঞ্জয়বাবু কথাটা নিয়ে একটু বলি তাদের রূপায়নের তথ্যটা কি? আর গোবিন্দবাবু যেটা বললেন — সেই জমি খুঁজে বের করার তথ্যটা কি, ইতিহাসটা কি? এটা কিন্তু আমাদের আর্থিক সমীক্ষায় প্রকাশিত হয়। দপ্তরের তথ্য নিয়েই আমি বলছি, এ পর্যন্ত উর্ধ্ব সীমার বাইরে জমি খুঁজে বের করা হয়েছে ১২ লক্ষ ৬১ হাজার একর ডিসেম্বর ১৯৮৯ সাল পর্যন্ত। তারমধ্যে প্রায় ৫ লক্ষ একর জমি খুঁজে বের করা হয়েছিল প্রথম যুক্ত ফ্রন্টের আমলে এবং দ্বিতীয় যুক্ত ফ্রন্টের আমলে। তারপর ১৯৭১ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত এই সময়ে ১.৫ লক্ষ একর জমি খুঁজে বের করা হয়েছিল এবং ১৯৭৭ সালের পরে প্রায় ৬ লক্ষ একর জমি খুঁজে বের করা হয়। অর্থাৎ এই হিসাবের মধ্যে দেখা যাচ্ছে ১২ লক্ষ ৬১ হাজার একরের মধ্যে প্রায় ১১ লক্ষ একর জমি যুক্ত ফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারের আমলে খুঁজে বের করা হয়েছে, আর বাকিটা অন্য সময়ে হয়েছিল। তথ্যগতভাবে আপনারা এর থেকে যে সিদ্ধান্ত নেবার মাননীয় সদস্যরা নিশ্চয়ই তা নিতে পারবেন। বর্গা রেকর্ডের ক্ষেত্রে যেসব প্রশ্ন উঠেছিল আমি সেই সবের উত্তর দেবার চেষ্টা করব। সমস্ত বর্গা রেকর্ডিং এখন যা দাঁড়িয়েছে তাতে ১৭ লক্ষ লোক উপকৃত হয়েছে নথিভুক্ত বর্গাদার হিসাবে। ১৯৭৭ সালের আগের তথ্যটা খুব নির্দিষ্ট সেই সময় ১ লক্ষ ৮৫ হাজার বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছিল বেং তারপরে প্রায় ১৫ লক্ষের একটু বেশি বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে। সেচের ক্ষেত্রে মাননীয় মৃত্যুঞ্জয়বাবু সত্যরঞ্জন বাপুলি মহাশয় দৃষ্টি আকর্ষণ করেন। এই সেচের ক্ষেত্রটা আর্থিক সমীক্ষার শেষে স্ট্যাটিসটিক্যাল কমপেয়ারিজন, ইন্টার স্টেট কমপেয়ারিজন-এ বলা আছে। এখানে চাষের জমির মধ্যে বলা আছে, যেখানে পশ্চিমবাংলার ২৪ শতাংশ জমিতে সেচের জল পায় এটা একটু সংশোধন করা দরকার। ইকনমিক রিভিয়ুর বর্ননার মধ্যে স্পষ্টভাবে এটা বলেছি। আমরা প্রথম একটা মাইনর ইরিগেসন সেনসাস করি। সেখানে ক্ষুদ্র সেচের আদমসুমারি বের করা হয়। প্রতি জেলায় কি ধরনের ক্ষুদ্র সেচ, গভীর, অগভীর নলকূপ, মাঝারি নলকূপ, পাতকুঁয়ো এবং মাটির উপরের জল ব্যবহার করা হয় তার একটা জেলাওয়ারি তথ্য দিয়েছি। এই দপ্তরের মাধ্যমে সরাসরি যে কাজ হয়েছে সেটা আছে, পঞ্চায়েতের মাধ্যমে ১৯৭৭ সাল থেকে যে কাজ হয়েছে সেটাও যুক্ত করা হয়েছে। এটাতে যদি কারো উৎসাহ থাকে গভীরভাবে তাহলে সাইট লোকেট করা আছে সেটা দেখে নিতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি না যে পোটেনশিয়ালিটি ক্রিয়েটেড হয়েছে সেটাই যথেষ্ট, সেচের ক্ষমতা অনেক বেশি বাড়ানো গেছে আমি ইউটিলাইজেসনের কথা বলছি। যে জল দেওয়া হচ্ছে সেটা ২৪ শতাংশ'ও নয়, ইউটিলাইজেসনের ক্ষেত্রে এখন ৪০ শতাংশের কাছাকাছি গিয়ে দাঁড়িয়েছে। এই তথ্যটা আমি পরিবর্তন করার কথা বলছি।

[4-30 — 4-40 P.M.]

বলেই আমরা বলেছি, এই ৪০ শতাংশ থেকে ৫০ শতাংশে যতশীঘ্র আমাদের নিয়ে যেতে হবে। একটা অসম্পূর্ণতা এখানে আছে, এই কাজ আমাদের করতেই হবে। এক্ষেত্রে একটু বলি, দুটি প্রশ্ন ক্ষুদ্র সেচ সম্বন্ধে এসেছিল—একটা বিধায়ক অমরবাবু রেখেছিলেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রজেক্ট সম্বন্ধে এবং আর একটি বক্তব্য অন্যভাবে রেখেছিলেন বিধায়ক মাননীয় সৌগত রায় মহাশয়। ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রজেক্টে একটা অসুবিধা হয়। অসুবিধার কারণটা আমি বলে রাখি। অসুবিধা হয় ওয়ার্ল্ড ব্যাঙ্ক উপর থেকে বলেন যে এই শর্তগুলি। অসুবিধার কারণ হয়। তারজন্য এখন যদি জিজ্ঞাসা করেন তাহলে বলব, এই ধরনের ঋণের মধ্যে আর যাওয়া উচিত নয়। যা পারি নিজেদেরই করা উচিত। ওরা একটা শর্ত আরোপ করেন—আমরা সেল থেকে, কেন্দ্রীয় সরকারের সংস্থা, সেখান থেকে ইস্পাতের যে যন্ত্রাংশ তা কিনতে চেয়েছিলেন সরাসরি। ওরা সেটাতে বাধা দিয়েছিলেন। ওরা বাধা দিয়ে টেন্ডার যেভাবে আনতে চেয়েছিলেন সেটা হচ্ছে দেশের নানান সংস্থা এবং বিদেশ থেকেও আনতে চেয়েছিলেন। আমরা সেটাতে বাধা দিয়েছিলাম। খুব আনন্দের সঙ্গে বলছি, আমরা জিতে গিয়েছি। এরজন্য এক বছরের বেশি আটকে ছিল কিন্তু এখন শুরু হয়েছে। আপনাদের কাছে নিশ্চয় তথ্য আছে আমি ধরে নিচ্ছি। আর একটি প্রকল্পের কথা আমি বলছি। এটা অতিরিক্ত প্রকল্প। পরিকল্পনা খাতে যা বরাদ্দ আছে তার পরে। এটা পানীয় জলের প্রকল্প নয়, মূলত প্রকল্পটা ক্ষুদ্র সেচের প্রকল্প। এখন যেহেতু অ্যাকইডাক্টের তথ্য আমরা পেয়েছি, ম্যাপটা পেয়েছি তাই একটা উদ্দেশ্য সামনে রেখে—আগেই বিধানসভায় বলেছিলাম যখন খরা নিয়ে আলোচনা হয়েছিল—যে এরকম কি একটা নলকূপ বসানো যায়না মাটির নিচে জলস্তরটা দেখে যে একেবারে জৈষ্ঠ্য মাসের খরাতেও সেই জলস্তরে আমরা পৌঁছাতে পারি এবং যে জল নিয়ে রবি মরশুমে চাষ ও পানীয় জলের ব্যবস্থা করা যেতে পারে। আমাদের ৩৮ হাজারেরও বেশি গ্রাম আছে। আমাদের এখন লক্ষ্য প্রতি গ্রামে একটি করে এই টিউবওয়েল আমরা বসাবো। এবছর তার প্রথম ধাপ হিসাবে আমরা যাচ্ছি। এই সুযোগে একটু বলে রাখি এই প্রশ্নটা আগে বলতে পারি নি বলে, যখন একটা নলকূপ বসানো হচ্ছে—যদি একটা অগভীর নলকূপ বসানো হয় সেও ৮/৯ একরের মতন জমিতে জল সেচ দেবে। আমাদের জমির যা বন্টন ব্যবস্থা তারমধ্যে অন্তত ১৫ থেকে ২০টা প্লট এসে যাবে, তাহলে এই নলকূপ-এর মালিকানা কার হবে? এখানে আমি বলছি, যে সিদ্ধান্তটা আমরা নিতে যাচ্ছি সেটা হচ্ছে আমরা গোষ্ঠী মালিকানা করতে চাই। আমরা এমনভাবে বসাতে চাইছি যে যাদের জমি আছে, সেখানে আয়তনের দিক থেকে ৫০ ভাগের বেশি ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক আসে, তাদের গোষ্ঠী মালিকানায় দিতে চাচ্ছি এখন কি করে আরও বেশি কাজ করা যায় সে প্রসঙ্গে বিস্তারিতভাবে পরে বলব তবে এই প্রসঙ্গে বলছি, এগুলির ক্ষেত্রে আমরা ঠিক করেছি আমাদের অভিজ্ঞতায় যে যারা স্থানীয় উপকৃত ব্যক্তি তাদের বাড়ি থেকে অপারেটার হন না কেন। তাহলে কাজটা ঠিকমতন পাওয়া যাবে বলে আমরা মনে করছি। একটা প্রশ্ন যেহেতু মৃত্যুঞ্জয়বাবু তুলেছেন সেইহেতু বলছি, কৃষি উৎপাদন যে কিছুটা বেড়েছে-খাদ্যশস্যের সেটা তথ্য দিয়ে আমরা বলেছি। কেন্দ্রীয় সরকারও সেই তথ্যটা এখন মানছেন। বিরোধী পক্ষের সদস্যরাও এ ব্যাপারে আজকে প্রশ্ন তোলেন নি তারজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। যেটা প্রায় ৭৪ লক্ষ টনের মতন খাদ্যশস্য উৎপাদন হোত ৭০-এর দশকের মাঝামাঝি সেটা

এখন ১১৫ লক্ষ টনে পৌঁছে গিয়েছে। কিন্তু দুটি প্রশ্ন উঠেছে। একটা হচ্ছে—উৎপাদন ক্ষমতা, পার হেক্টর ইল্ড সেটা কি বেড়েছে? দু নং, সৌগতবাবু বলেছেন, এটা বেড়েছে ঠিকই কিন্তু এর থেকে কি বলা যায় যে এই রাজ্য স্বনির্ভর হতে চলেছে, এরকম তো বলা যাচ্ছেনা। তাই প্রথম প্রশ্নের উত্তর দিই যে হেক্টার পিছু উৎপাদন, আমি মোটামুটি তুলনায় একটা বছর বেছে নিচ্ছি, এটা ভাল বর্ষার বছর ছিল, ১৯৮৪-৮৫ সালে খাদ্য শষ্যের উৎপাদনের ক্ষেত্রে ১ হাজার ৫৩৮ কিলোগ্রাম হেক্টার প্রতি ছিল। ১৯৮৮-৮৯ সালে সেটা ১ হাজার ৮২১ কিলো গ্রাম হেক্টার প্রতি হয়েছে। সর্ব ভারতীয় গড়ের অনেক উঁচুতে, সর্ব ভারতীয় গড় হচ্ছে ১ হাজার ৩২১ কিলোগ্রাম হেক্টার প্রতি ধানের ক্ষেত্রে। এইভাবে দেখা গেছে ধানের উৎপাদনে আজকে পশ্চিমবাংলা অন্ধ্র প্রদেশকে ছাপিয়ে গেছে, যদিও অন্ধ্রপ্রদেশের এলাকা পশ্চিমবাংলার চেয়ে বেশি। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে এবং সবচেয়ে যেটা গুরুত্বপূর্ণ আমন ধানের ক্ষেত্রে যেটা আমাদের ধানের উৎপাদনের সবচেয়ে সিংহ ভাগ, সেখানে শুধু উৎপাদন নয়, হেক্টার প্রতি উৎপাদন নয়, হেক্টার প্রতি উৎপাদনটা বৃদ্ধি পেয়েছে। এখানে একটা প্রশ্ন মাননীয় সদস্য সৌগত রায় রেখেছিলেন যে টেকনোলজিক্যাল ব্রেক থ্রু, অর্থাৎ বীজের ক্ষেত্রে আরও বেশি ফলন হবে, এই বীজ, উনি বললেন এটা ম্যানিলাতে ইন্টারন্যাশনাল রাইস রিসার্চ ইন্সটিটিউট আছে, সেখানেও, উনি যেটা বললেন ধানের ক্ষেত্রে কি নূতন খবর বেরিয়েছে, এটা এখনও জানা যায়নি, সেটা গমের ক্ষেত্রে বেরিয়েছে, ধানের ক্ষেত্রেও বেরিয়েছে এবং সেটা ম্যানিলাতে নয়, সেটা বেরিয়েছে কিন্তু কল্যাণী বিশ্ববিদ্যালয়ের কৃষি খামারে এবং প্রথম কাজটা যেটা বোরো ধানের ক্ষেত্রে উচ্চ ফলনশীল ধানের ক্ষেত্রে যে কাজ সেটা কল্যাণীর কাজ এবং সবচেয়ে যেটা বড় কথা, রেন ফেডেড ইরিগেশন, যেখানে জল দাঁড়িয়ে আছে, আমন ধানের ক্ষেত্রে কি উন্নত বীজ আসতে পারে? এটা আমি বলছি, যেটা শর্ট ডিউরেশন ইমপ্রুভড আমন, জলদি এবং উন্নত ধরনের আমনের বীজের খবর আমরা পেয়েছি, এটাকে আমরা হাই ইয়েল্ডিং ভ্যারাইটি বলি না, এটা মিডিল ইয়েল্ডিং ভ্যারাইটি, এই নাম দেওয়া হচ্ছে, তাতে জলটা একটু কম লাগছে, একেবারে হাই ইয়েল্ডিং এর চেয়ে সারও একটু কম লাগছে, কিন্তু উৎপাদনটা খুব ষ্টেপ্‌ল হচ্ছে। আমনের এই ব্রেক থ্রুটাকে যদি রাখা যায় তাহলে কিন্তু কৃষি উন্নতির একটা বড় ধাপ হবে ভূমি সংস্কার এবং সেচের সঙ্গে যুক্ত করে। আমি আবার বলছি, কৃষির গবেষণার ধানের ক্ষেত্রে নতুন বীজ স্থানীয় অবস্থার সঙ্গে খাপ খাইয়ে এর ব্রেক থ্রু কিন্তু হয়েছে। একটা প্রশ্ন উঠেছে এই রাজ্য কি খাদ্য শষ্য উৎপাদনে স্বয়ম্ভর হতে পারে? এখানে মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় বিধায়করা জানেন, যেভাবে এর অঙ্ক কষা হয় অ্যাকয়ার্ড নাম্বার দিয়ে মাথা পিছু কত প্রয়োজন ইত্যাদি সাধারণভাবে বলতে গেলে যদি ১৩৫ লক্ষ টন খাদ্য শষ্য উৎপাদনে আমরা যেতে পারি তাহলে কিন্তু একটা অঙ্কের নিয়মে কিছুটা যান্ত্রিক স্বয়ম্ভরতার দিকে কিন্তু আমরা যাচ্ছি। এটা কিন্তু পরিষ্কার বলা উচিত বলেই বলা উচিত আমাদের অবস্থান তো সারা ভারতবর্ষের মধ্যে আমাদের আজকে যে ১১৫ লক্ষ টন উৎপাদন হয়েছে, তার তো একটা বড় অংশ কোনও কোনও সময়ে ১০ শতাংশেরও বেশি পাশের রাজ্যগুলোতে চলে যাচ্ছে। তার কারণ জোনাল সিসটেম যেটা ছিল, ১৯৭৬ সালে জোনাল সিস্টেমটা কেন্দ্রীয় সরকার তুলে দেন। একটা রাজ্য থেকে আর একটা রাজ্যে কিন্তু যাবার পথে কোনও বাধা নেই এবং পশ্চিমবাংলায় আজকে কৃষিতে যে উন্নতিটা হয়েছে, আমি চাই আশে পাশের

রাজ্যেও হোক, কিন্তু এখনও ঠিক এতটা হয়নি। তাই আমাদের রাজ্যের ধান কিছু পাশাপাশি রাজ্যে চলে যাচ্ছে। এছাড়া পাশের রাষ্ট্রতেও কিছুটা যাচ্ছে। কিন্তু এটা পরিষ্কারভাবে বলা উচিত, আমাদের নিজেদের দেশের আশে পাশের রাজ্যে কিন্তু যথেষ্ট চলে যাচ্ছে এবং এটা আমরা পশ্চিমবাংলার মানুষ কোনও সংকীর্ণতায় ভুগী না, কিন্তু এটাই ঘটনা কলকাতার বুকে আশ্রয় দিই বিভিন্ন রাজ্যের সাধারণ মানুষকে, তারা মনে করেন এটা তাদেরও থাকার জায়গা। যারজন্য যেহেতু আমাদের রাজ্য থেকে চাল অন্য রাজ্যে চলে যাচ্ছে এবং আশেপাশের রাজ্যের মানুষ এখানে থাকতে আসছে, এরজন্য ঘাটতি হচ্ছে। আমি বারংবার কেন্দ্রীয় সরকারকে বলেছি, আমি এখানে পুনরাবৃত্তিও করতে চাই না।

[4-40 — 4-50 P.M.]

এরপরে কৃষি সংক্রান্ত ক্ষেত্রে দারিদ্র দূরীকরণ কর্মসূচী নিয়ে একটা প্রশ্ন উঠেছে বলেই বলছি, তানাহলে বাজেট আলোচনায় এতটা সময় নেওয়া উচিত ছিল না। এখানে ঠিক তথ্যগুলিই রাখা উচিত। এন আর ই পি, আর এল ই জি পি, জওহর রোজগার যোজনা প্রকল্পগুলির কথা এখানে বলা হয়েছে। এগুলি দু'ধরনের প্রকল্প। একটা হচ্ছে, ভরতুকি ও ঋণ মিশিয়ে আই আর ডি পি, আর একটা হচ্ছে, এন.আর.ই.পি ইত্যাদি। আই.আর.ডি.পি প্রকল্প শুরু হয় ১৯৭৮-৮৯ সালে। আর.এন.আর.ই.পি. ও আর.এল.ই.জি.পি. প্রকল্পের শুরু কাজের বিনিময়ে খাদ্য' কর্মসূচী দিয়ে। এরও শুরু ১৯৭৮ সালে যখন কেন্দ্রে জনতা সরকার ছিলেন। এখানে একটা বিশেষ কথা বলা প্রয়োজন যে, 'কাজের বিনিময়ে খাদ্য' কর্মসূচীতে সে সময়ে কেন্দ্র থেকে আমরা যে খাদ্য শস্য পেতাম, এখন নাম বদল করে এত প্রকল্প হওয়া সত্ত্বেও আমরা তা পাইনা। আর.আই.আর.ডি.পি, এন.আর.ই.পি. এবং জওহর রোজগার যোজনার ক্ষেত্রে একটা প্রশ্ন রাখা হয়েছে যে, "আপনারা তো এক সময় এর বিরোধিতা করেছিলেন, এখন আপনারা রূপায়ণ করছেন।" এখানে কিন্তু সব কথা বলা হলো না। আমরা কেন বিরোধিতা করেছিলাম? আমরা বিরোধিতা করেছিলাম দুটি কারণে। মূল একটা কারণ, সেটাতে আমি পরে আসছি, সেটা সাংগঠনিক কারণ। আর একটা হচ্ছে অর্থ দেওয়ার ক্ষেত্রে ওরা বলেছিলেন, ৮০ ভাগ টাকা দেবেন ওরা, আর আমরা দেব ২০ ভাগ টাকা। সেই টাকাটা ওরা কিভাবে দেবেন? না, দিল্লি থেকে সরাসরি জেলাশাসকদের দেবেন। একদিকে বললেন পঞ্চায়েতের মাধ্যমে একটা পরিবর্তন আনবেন, পঞ্চায়েতের মাধ্যমে সবকিছু করতে হবে, অপরদিকে ঐভাবে টাকা দেবেন! আমরা বলেছিলাম, আমাদের নির্বাচিত পঞ্চায়েত আছে, জেলা পরিষদকে কেন দেবেন না, জেলা-শাসককে কেন দেবেন? এটা হচ্ছে এক নম্বর কথা, দ্বিতীয়ত দিল্লি থেকে বিভিন্ন ক্ষেত্রগুলির হিসাব ভাগ করে বলে দেবে — সামাজিক বনসৃজনের জন্য এত টাকা, রাস্তার জন্য এত টাকা, অন্য ক্ষেত্রের জন্য এত টাকা — এই এই খরচ করতে হবে, অর্থাৎ একেবারে স্টেট জ্যাকেট করে বেঁধে দেওয়া হয়েছিল; আমরা বলেছিলাম এটা করবেন না। সব জায়গার সমস্যা এক নয়, সুতরাং সব জায়গার জন্য পরিকল্পনা একরকম হতে পারে না। পুরুলিয়ায় একভাবে করতে হবে, অন্য জেলায় অন্যভাবে করতে হবে। সমস্যা অনুযায়ি প্রকল্প ঠিক করতে হবে। মধ্যপ্রদেশের জেলাগুলির একরকম সমস্যা, আমাদের জেলাগুলির অন্যরকম সমস্যা। সুতরাং এটা আপনারা দিল্লিতে বসে কেন ঠিক করবেন? আর একটা জিনিস, সেটা সরকারিভাবে নাহলেও একটা চিঠি তদানিন্তন

মাননীয় প্রধানমন্ত্রী প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে লিখেছিলেন। "আপনারা নিজেদের সভায় আলোচনা করে কি প্রকল্প করলে কি হবে, সেটা সরাসরি আমাকে জানাবেন, স্থানীয়ভাবে জেলা বা রাজ্যকে নয়, আমাকে জানাবেন।" এই চিঠি তিনি লিখেছিলেন। আমরা মনে করেছিলাম, খুবই মনে করেছিলাম - এটা রাজ্য স্তরের একটা বিষয়, যেখানে কেন্দ্র রাজ্য সম্পর্ক এমনই যে, রাজ্য কেন্দ্রের কাছ থেকে সঠিক অর্থ পায় না এবং দ্ব্যর্থহীন ভাষায় বলি আই.আর.ডি.পি.র একটা অত্যন্ত ভগ্নাংশই আমরা পাচ্ছি, সেই অর্থ দিয়ে একটা গ্রাম পঞ্চায়েত কি করতে পারে? আর রাজ্যকে না জানিয়ে শুধু প্রধানমন্ত্রীকে জানাবে! সে প্রধানমন্ত্রী যে দলেরই হোন না কেন, দল-নির্বিশেষে আমরা মনেকরি খুবই অতিকেন্দ্রীক একটা নির্দেশ তিনি দিয়েছিলেন। পরে সেটা একটু বদলাতে হল। ভুবনেশ্বরে একটা মিটিং হয়েছিল, আমাদের অফিসাররা গিয়েছিলেন, তার মিনিটস আছে। সেই মিটিং-এর পর মতটা বদলান এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে জেলা-পরিষদকে দেওয়া সঙ্গত মনে করেন। মত বদলালেন যে, এইরকমভাবে ওপর থেকে বেঁধে দিলে হবে না, জেলা এবং গ্রাম পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়া দরকার। দ্বিতীয়ত যে ব্যাপারটা প্রধানমন্ত্রীকে জানানোর ব্যাপার, তার উত্তর তো জনগণই দিয়ে দিয়েছেন, তাই ওটা আর নতুন করে বলছি না। তবে একটা কথা বলা উচিত, এন.আর.ই.পি. এবং আর.এল.ই.জি.পি.'র ক্ষেত্রে সাধারণ ভাবে একটা কথা বলা হয়েছে যে পার্টি ক্যাডাররা পাচ্ছে। এটা ওরা মাঝে মাঝেই বলেন। আমি তাই এখানে সেবিষয়ে তথ্যের ভিত্তিতে কিছু বক্তব্য রাখতে চাই। কোনও তথ্যটা নেব? রাজ্য সরকারের কোনও তথ্য নিলে বলতে পারেন যে, ও তো আপনাদের নিজস্ব তথ্য, ওতে আমাদের ভরসা নেই। তাহলে কেন্দ্রীয় সরকারের তথ্যই নিই। কনকারেন্ট ইভ্যাল্যুয়েশন রিপোর্ট, কেন্দ্রীয় সরকারের গ্রাম উন্নয়ন মন্ত্রক করেছে, তার ভিত্তিতেই বলছি—এই তথ্য প্রকাশিত তথ্য, যে কেউ দেখতে পারেন — ওরা কি বলছেন? আই.আর.ডি.পি.'র মাধ্যমে দারিদ্রসীমা অতিক্রম করানোর ক্ষেত্রে যে কয়েকটা রাজ্য সফল হয়েছে তাদের শীর্ষের কাছে আছে পশ্চিমবাংলা। ৭৩ শতাংশ জনকে অতিক্রম করানো গেছে। যেহেতু মাননীয় সদস্য মৃত্যুঞ্জয়বাবু বললেন যে এন.এন.এস ফিগার ব্যবহার করা হয়েছে, আমি একটু পিছনের দিকের তথ্য বলি, গত ৫।৬ বছরের এই রিভিউ ১৯৮৬-৮৭ তাই আর একটু সাম্প্রতিক তথ্য দিলাম। দুই, আর একটা খুব বড় কথা ওরা বলেছেন, যেহেতু প্রশ্ন উঠেছে, ঠিকমত চিহ্নিত করা হচ্ছে তো এর মধ্যে যারা উপকৃত হয়েছে? এখানে বলেছেন, যেহেতু এখানে আয়ের সংজ্ঞা আছে, জমির সংজ্ঞা আছে, তার বাইরে যারা ধনী কৃষক, ধনী মধ্যবিত্ত মানুষ তারা কি আই.আর.ডি.পিতে উপকৃত হয়েছে যেখানে এটা রূপায়ণ করছেন পঞ্চায়েত? ওরা বলছেন, ৯৮ শতাংশ ক্ষেত্রে পশ্চিমবাংলায় কোনও ভুল জিনিস হয়নি। তবে ২ শতাংশ ক্ষেত্রে হয়েছে। আমাদের আগামি দিনে লক্ষ্য থাকলো ঐ ২ শতাংশকে শূন্য করবো। কোথায় হয়েছে, কোনও ধরনের পঞ্চায়েতে হয়েছে সেটা দেখে নেব, তারপর আমাদের যা করণীয় তা করবো। ঐ ২ শতাংশকে আমরা নির্মুল করবো। তারপর এন.আর.ই.পি, আর.এল.ই.জি.পির ক্ষেত্রে - এখানেও উৎস হচ্ছে কংকারেন্ট এভালুয়েশন রিপোর্ট, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার, আমাদের সঙ্গে ওরা কথা বলেন না প্রতি জেলায় দুটি ব্লক ওরা বেছে নেন, নিয়ে এই সার্ভে করেছেন। এন.আর.ই.পির ক্ষেত্রে ওরা একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। পশ্চিমবাংলায় সাধারণ মানুষকে যুক্ত করে পঞ্চায়েতের মাধ্যমে শতকরা ৯৯ ভাগ ক্ষেত্রে প্রকল্প রচনা করা হয়েছে। এর থেকে সর্বভারতীয় গড় কিন্তু অনেক কম। দুই

ল্যান্ডলেস এগ্রিকালচারাল লেবার এর থেকে কত কাজ পেয়েছেন? এখানে প্রশ্ন উঠেছে, পার্টির ক্যাডাররা নাকি কাজ পাচ্ছেন? ল্যান্ডলেস এগ্রিকালচার লেবার ওখান থেকে কাজ পেয়েছেন পশ্চিমবাংলায় যত লোক কাজ পেয়েছেন তার ৮২ শতাংশ। সারা ভারতবর্ষে ৩৫ শতাংশ। যারা সত্যিই আমাদের রাজ্যে ভূমিহীন কৃষক, তারা বামফ্রন্টের দলগুলিকে যদি তাদের নিজেদের দল মনে করেন সেক্ষেত্রে আমি নিরুপায়, কিন্তু তারা এইভাবে কাজ করেছেন, তারা আমাদের মানুষ, তারা আসবেন। ৮২ শতাংশ মানুষ কিন্তু ভূমিহীন কৃষক। এখানে একটা প্রশ্ন উঠেছিল অন্যদিক থেকে, আমি এখানেই তার উত্তরটা দিয়ে দিলাম। আর একটা প্রযুক্তির প্রশ্ন এখানে উঠেছে। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় প্রযুক্তির ক্ষেত্রে প্রশ্ন রেখেছেন। প্রযুক্তির ক্ষেত্রে আমাদের মনটি কিন্তু একেবারে খোলা। কিন্তু আমরা পরিপ্রেক্ষিতটা মনে রাখি। আমরা উন্নত প্রযুক্তি চাইছি, কিন্তু আমাদের দেশে কোনটা বেশি আছে, আমাদের তো পুঁজি বেশি নেই, আমাদের আছে মানুষের কাজ করার ক্ষমতা এবং স্থানীয় সম্পদ। স্থানীয় সম্পদ এবং মানুষের কাজ করার ক্ষমতাকে ব্যবহার করে উৎপাদন রেখাকে আরও তোলা যায় কিনা। আমরা যে টেকনিক্যাল প্রোগ্রেসের কথা বলেছি, যখন গবেষণার কথা বলেছি তখন এগুলির কথা বলেছি। এইকারণে বললাম, এই সার্ভে থেকে বেরিয়েছে। এন.আর.ই.পির ক্ষেত্রে এবং কতকগুলির ক্ষেত্রে স্থানীয় সম্পদ ব্যবহার করা হয়েছে। এখানে বেরিয়েছে, সহজ হিসাবে ৯৭ শতাংশ ক্ষেত্রে ব্যবহার করা হয়েছে স্থানীয় সম্পদ এবং স্থানীয় মানুষকে। আর একটা প্রশ্ন এখানে উঠেছে যে, পঞ্চায়েত কোনও অডিট হয় না, তাহলে পঞ্চায়েতে আর্থিক শৃঙ্খলার কথা কেন বলা হচ্ছে? এ ব্যাপারে এ.জির সঙ্গে কথা হয়। ওরা বলেন, গ্রাম পঞ্চায়েত স্তরে অডিট পঞ্চায়েত ডিপার্টমেন্ট করবেন। গ্রাম পঞ্চায়েত স্তরে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত ৯৫ পারসেন্ট হয়ে গেছে। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ৮১ পারসেন্ট কেসে হয়েছে। হয়নি জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি স্তরে। মাননীয় এ.জির সঙ্গে কথা হয়েছে। ওনাদের অসুবিধা হচ্ছে, কর্মী দিতে পারছেন না জেলা স্তরে, ব্লক স্তরে যাওয়ার জন্য। আমরা সদ্য একটা কথাবার্তা বলে ঠিক করেছি যে, বিশেষ একটা অ্যাপ্রোচ নিয়ে বকেয়া জেলাগুলিকে করা যায় কিনা। ৪টি জেলার কাজ হয়েছে, এটা কিন্তু আমাদের সমাধান করতেই হবে।.....

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, উনি এ.জির রিপোর্ট নিয়ে পড়ছেন?

**Mr. Speaker :** না, উনি এ.জির রিপোর্ট পড়ছেন না, Mr. Roy, CAG report is one thing and what Hon'ble Finance Minister is saying is a different thing. He has explained the reason why the CAG could not complete his report.

**Shri Saugata Roy :** Sir, not that, I want to say that AG is an officer under CAG. What happened between him and the Finance Minister I don't know. It becomes a privilege to obtain that information.

**Mr. Speaker :** The report has not been completed. That is what the Hon'ble Finance Minister is saying. Then why do you raise this question. No, No, No.

[4-50 — 5-00 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি এ.জি.র কথা বলছিনা। যেহেতু প্রশ্ন উঠেছে সেহেতু আমি বিদ্যুতের আলোচনায় যাচ্ছি। বিদ্যুতের ক্ষেত্রে এই প্রশ্নটা প্রথমে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় আগের দিন রেখেছিলেন। উনি বক্তব্যটা এরকমভাবেই রেখেছিলেন, আমি সেইভাবেই বলছি, কিছুটা উত্তর এখন এবং কিছুটা পরে দিচ্ছি। উনি বলেছিলেন, বিদ্যুতের ক্ষেত্রে আপনি এতটা বরাদ্দ করেছেন, প্রায় ৩১ শতাংশ, এটা তো ইনসটল ক্যাপাসিটি বাড়ানোর কথা আপনি ভাবছেন। এটা বেড়ে বেড়ে এইরকম এখানে ছিল। শতাংশর যোগফল তো ১০০ হবেই। সুতরাং বিদ্যুতের ক্ষেত্রে বাড়লে অন্য কোথাও শতাংশ হিসাবে কমবে। যদি শিক্ষা এবং স্বাস্থ্য কম থাকে এটার জন্য উনি বলেছেন। প্ল্যান্ট লোড ফ্যাকটার বৃদ্ধি করলে যদি এখন সমস্যাটা মেটে, নতুন ইনসটল ক্যাপাসিটিতে না যেতে হয় তাহলে সেই অর্থটা কিন্তু স্বাস্থ্য এবং শিক্ষায় দেওয়া যাবে না। তাই প্রশ্নটা সেইভাবে নিচ্ছি, গঠনমূলক চিন্তার দিক থেকে প্রশ্নটা এসেছে। উনি বলেছিলেন আমি আশা করি উত্তর দেওয়ার সময় বলবেন এই প্ল্যাট লোড ফ্যাকটার মানে একটা বিদ্যুৎ কেন্দ্রে এবং একই সঙ্গে বলেছিলেন এক একটা বিদ্যুৎ কেন্দ্রে যা সংস্থাপিত ক্ষমতা আছে বা ইনসটল ক্যাপাসিটি তার থেকে উৎপাদন কত হচ্ছে? প্ল্যান্ট লোড ফ্যাকটারের এই তথ্যটা যদি দেন। আমি সেটা দিচ্ছি, তারপর গোটাটাই বলছি। উনি বলেছেন আগে কি ছিল। পরিষ্কারভাবে বলি, আপনি বলার পর কালকে আমি খোঁজ করেছিলাম। ১৯৭৭ সনের আগে এইরকমভাবে, সরকারিভাবে প্রকাশ করা হয়, আগে কিন্তু প্ল্যান্ট লোড ফ্যাকটরের তথ্য প্রকাশ করা হত না। আপনি ক্যাবিনেটে ছিলেন, মৃত্যুঞ্জয় বাবু নিশ্চয়ই জানবেন। ফিফথ প্ল্যান ডকুমেন্ট যেটা বলেছিলেন, ফিফথ প্ল্যান ডকুমেন্ট আমি যখন পেলাম প্ল্যান্ট লোড ফ্যাকটর তখন কত ছিল? পশ্চিমবঙ্গে যেটা আছে তখন ছিল ৩৬ পারসেন্ট, ৩৬ শতাংশ প্ল্যান্ট লোড ফ্যাকটর, আস্তে আস্তে বেড়ে বেড়ে গত বছরের আগের বছর এটা ৪৩ শতাংশ ওঠে। এই বৃদ্ধিটা কিন্তু মনোটনিক। এই বাড়া কমাটা ৬০ পারসেন্ট পর্যন্ত ওঠে, আবার ৪৩ থেকে ৪০এ কমে এসেছে। তার কারণটা বলা হয়েছে, এখানে দাঁড়িয়ে পরিষ্কারভাবে কারণটা বলা হয়েছে যে, প্ল্যান্ট লোড ফ্যাক্টরটা ইমপ্রুভ করতেই হবে। এটা বলা উচিত। মাননীয় স্পিকার মহাশয়, যদি সাঁওতাল ডি টা সরিয়ে থাকে প্ল্যান্ট লোড ফ্যাক্টার কিন্তু এইসঙ্গে বৃদ্ধি পেয়ে ৫০ শতাংশ চলে যাচ্ছে। সাঁওতাল ডি টা কেন সরাতে বলছি, আমি আলোচনার জন্য বলছি সেই ইউনিট যেটা ভেল থেকে কিনে যে রাজ্য কিনেছে সেটা অপারেট করেনি, তখন প্ল্যান্ট লোড ফ্যাক্টার ঠিক ছিল। সেটা সারাতে খুব অসুবিধা হচ্ছে। সাধারণভাবে বাদ দিলে ৫০ শতাংশ ছাপিয়ে যাচ্ছে। এখানে দাঁড়িয়ে তবু বাড়াতে হবে। এ ব্যাপারে কোনও দ্বিমত নেই। এই প্রসঙ্গে মাননীয় স্পিকার মহাশয়, আমার মনে এল বিদ্যুৎ নিয়ে মন্ত্রী সভায় আলোচনা করিনি, মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন পূর্ত দপ্তর নিয়েও আলোচনা করিনি, আমরা অন্যভাবে আলোচনা করি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী এবং যিনি পরিকল্পনার সঙ্গে যুক্ত আছেন তাকে নিয়ে আলোচনা করা বা রাজ্য পরিকল্পনায় যা আলোচনা আরও ডিটেলে জেলা পরিষদের আলোচনা যা আছে সেই আলোচনা একাধিকবার আমি মনে করতে পারি অন্ততঃ ১৫ বার বিদ্যুতের উপর হয়েছে। পরে রেকর্ড নিয়ে বলব। এরপরে আমাদের চিন্তার একটা স্বচ্ছতা আনছি। আপনি একটা কথা বলেছেন, ধরুন ১০ শতাংশ বৃদ্ধি হলে প্ল্যান্ট

লোড ফ্যাক্টরের নূতন প্রকল্প ইত্যাদি লাগেনা। ১০ শতাংশ বৃদ্ধি করা যাক, আমাদের সংস্থাপিত ক্ষমতা কত? ৩ হাজার মেগাওয়াট, তার ১০ শতাংশ বৃদ্ধি হলে ৩০০ মেগাওয়াট বৃদ্ধি হবে। আমাদের অষ্টম যোজনায় বিদ্যুতের ঘাটতি হবার কথা অন্ততঃ ৮০০ মেগাওয়াট। তাহলে দেখুন প্রায় ১ হাজার মেগাওয়াটের মত প্ল্যান্ট লোড ফ্যাক্টারে বৃদ্ধি করে এটা শুধু মেটানো যাবে না। এরজন্যই দরকার আমাদের কোলাঘাট। ১৯৯০-৯১ সালের মধ্যে সেখানে দুটি ইউনিট চালু হবার কথা। এরজন্যই বক্রেশ্বরের কথা ১৯৮৩ সালে প্রথম বলি আমরা যে প্রকল্প প্ল্যানিং কমিশন অ্যাপ্রুভ করেছে সি.ই.এ. অ্যাপ্রুভ করেছেন এবং যারজন্য সোভিয়েত ইউনিয়ন ঋণ দিতেও রাজি আছেন। তখনই হলে কাজটা অনেক এগিয়ে থাকতো। সেজন্যই আপনার এবং আমার কাছে বক্রেশ্বরের এতটা গুরুত্ব। বক্রেশ্বরের জন্য সোভিয়েত ঋণ যা পাওয়া যাচ্ছে তারসঙ্গে আমরা আর একটু যুক্ত করছি। কিন্তু এই ঋণের উপর পশ্চিমবঙ্গের মানুষের দাবি ছিল। এই ঋণটা আমরা পাওয়ার ফিনান্স কর্পোরেশনের মাধ্যমে নেব। যেহেতু আগামি বছরে বক্রেশ্বরের জন্য ১৩৪ কোটি টাকা লাগবে তারজন্য আগামি এক তারিখে আমাকে দিল্লী যেতে হচ্ছে।

[5-00 — 5-10 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শিল্পের ক্ষেত্রে একটি প্রশ্ন উঠেছে যে, অবস্থাটা ঠিক আছে কিনা। কিন্তু এই অবনতির কারণটা কি? প্রথমত শিল্প উৎপাদন সূচক সংখ্যাটা বছর বছর কিভাবে পরিবর্তন হচ্ছে সেক্ষেত্রে পেছনের দিকে, পঞ্চাশের শেষের দিকে তাকালে দেখতে পাবো আমি ইনডেক্স করেছি এবং প্রথম বাজেট বক্তৃতায় আমি যেটা বলেওছিলাম তখন ১২৩ এর মতো সূচক ছিল। এটা কিন্তু বড় এবং মাঝারি শিল্প নিয়ে হয়। কিন্তু সেটা ১৯৭৩-৭৪ সালে নেমে আসে ১০২-য়েতে। তারপর আবার সেটা ১৩০ অতিক্রম করে গেছে। এই শিল্পের উৎপাদনটা কমলোই বা কেন, আবার বাড়লোই বা কেন? কারণ তদানিন্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রী টি.টি. কৃষ্ণমাচারির মাশুল সমীকরণের সিদ্ধান্তের পর গোটা পূর্বাঞ্চল খতম হয়ে যায়। এখনও কেন্দ্রীয় সরকার সেই সিদ্ধান্তের পরিবর্তন করেননি, তবে এটা আমাদের আদায় করতে হবে। এ-ব্যাপারে আমাদের এখানে সর্বসম্মত সিদ্ধান্ত হয়েছে। কিন্তু আপনাদের দলের সরকার যখন কেন্দ্রে ছিলেন তখন আপনারা এ-ব্যাপারে আপনাদের কণ্ঠস্বর সেখানে পৌঁছে দিতে পারেননি। শুধুমাত্র মাশুল সমীকরণই নয়, ব্যাঙ্কের ঋণ দেওয়া এবং ক্রেডিট ডিপোজিট রেশিও ১৯৮৮ থেকে ৪৯ পারসেন্ট হয়ে আছে। কিন্তু আমরা বলেছি যে, রিপেমেন্ট রেকর্ডে ভারতবর্ষের গড়ের সঙ্গে তুলনায় যেমন পশ্চিমবঙ্গ এগিয়ে সেখানে পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও ৪৯ পারসেন্ট এবং সর্বভারতীয় গড় ৮০ পারসেন্ট কেন এটা থাকবে? এই সমস্যা এখনও আছে। ইলেকট্রনিক্স শিল্পে পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় বিনিয়োগ হোক আমরা বলেছিলাম। তারফলে কেন্দ্রীয় সরকার এখানে টেলি-কম্যুনিকেশনের একটি উদ্যোগ স্থাপন করতে যাচ্ছেন। এইটা হলে এরসঙ্গে আরও ছোট ছোট শিল্পও হতে পারবে। এই উদ্যোগে রাজ্য সরকারও অংশীদার। এ-ব্যাপারে প্রপোজাল যা দেওয়া হয়েছে তাতে ১৫০ কোটি টাকা প্রথম দুই বছরের জন্য পড়বে। তারপর একটা প্রশ্ন উঠেছে বিশেষ করে শিল্পের ক্ষেত্রে পরিকাঠামো নিয়ে। একটা কথা এখানে বলি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে এখানে প্রশ্ন উঠেছে হলদিয়ার ক্ষেত্রে প্রশ্ন উঠেছে। সব বোধহয় বলা যাবে না, আমি সংক্ষেপে বলছি। হলদিয়া প্রকল্পের

ইতিহাস আমরা জানি, এটা কতদিন আটকে রাখা হয়েছিল, নির্বাচনের আগে কি করা হল। নির্বাচনের পরে প্রথম আই.ডি.বি.আই এসে আমাদের সঙ্গে কথা বলেন। নির্বাচনের আগে কি বলা হয়েছিল? নির্বাচনের আগে বলা হয়েছিল যে আই.ডি.বি.আই রাজ্য সরকারের সঙ্গে বসে কথাবার্তা বলবেন। আই.ডি.বি.আই কিন্তু আসেন নি। আই.ডি.বি.আই কবে এলেন? কথা বলার পরে অন্তত ৬ সপ্তাহ ছিল এবং অফিসার স্তরে কোনও আলোচনায় বাধা ছিল না। আই.ডি.বি.আই কবে এলেন? নূতন সরকার আসার পর। আই.ডি.বি.আই নিজে এলেন। কেন এলেন? এটা তো সবটা বলা যাবে না। আমি দায়িত্ব নিয়ে বলছি লিখিতভাবে এই প্রথম কেন্দ্রীয় অর্থমন্ত্রক থেকে বলা হল এই প্রকল্পের জন্য যা করার করুন। এই নূতন সরকার আসার পর আই.ডি.বি. আই এসেছে। এই প্রকল্প আই.ডি.বি.আই এবং অন্যান্য প্রতিষ্ঠান নিয়ে করতে চাই। ৩১শে মার্চ শেষ বলে আমাকে ফাইল সই করতে হচ্ছে, সেইজন্য একটু ঘরে গিয়েছিলাম, সেই সময় মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায়-এর কথা যেটুকু শুনতে পাচ্ছিলাম যে উনি বলছেন যে আপনি বলুন কোথায় কিভাবে হবে। আমি কিছুটা বলে দিচ্ছি। হলদিয়া প্রকল্পে কি কি ধরনের জিনিস উৎপাদন হবে সেটা এখানে মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তব্যে রেখেছিলেন। এখানে দাঁড়িয়ে একটা জায়গায় এই প্রশ্নটা মাননীয় সদস্য সৌগতবাবু কিছুটা রেখেছিলেন। উনি বলেছিলেন যে হলদিয়া প্রকল্প হচ্ছে ঠিক কিন্তু এই প্রকল্পের কাঁচা মাল ন্যাপথা কোথা থেকে আসবে? যদি বিদেশ থেকে আনতে হয় তাহলে তার কি বৈদেশিক মুদ্রা আছে? আপনি নিশ্চয়ই কাপুর কমিটির রিপোর্ট পড়ে নিয়েছেন, আমি আবার সেটা বলে নিচ্ছি। ন্যাপথা কিন্তু চারের তিন ভাগ আমাদের দেশের মধ্যে থেকে পাওয়া যাবে। ন্যাপথা আপনি তো অধ্যাপনা করেন এটা তো ইনার পেট্রোলিয়াম রিফাইনারি থেকে যে বাইপ্রোডাক্ট এক্স ফ্যাকটরি থেকে বেরিয়ে আসছে ন্যাপথা তার জন্যই হলদিয়াতে বসানোর কথা। আমরা একটাবড় অংশ সেখান থেকে পাবো। ন্যাপথা, আমাদের একটা ছোট অংশ যেটা আমি বললাম চারের এক ভাগ আমদানি করতে হবে। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা যে সিদ্ধান্তটা নিয়েছি আমরা যেগুলি তৈরি করছি তার কিছুটা বলছি। সেইগুলি হচ্ছে পলিপপলিন, সিফোর কাট থেকে রেফিনেট কাট বেরোয়, এই দুটির বাজার কিন্তু ভাল আছে। যদিও এই বাজারটা খুব স্টাডি করতে হয় সেটা এক্সপোর্ট করতে। এর থেকে ন্যাপথার জন্য যা বিদেশি মুদ্রা লাগবে তার চেয়ে বেশি আমরা অর্জন করতে পারবো। It is self sufficient in foreign exchange; in fact it will contribute to the cause of foreign exchange. এর পর একটা প্রশ্নে আসছি। এই যে দেড় লক্ষ ফিগারটা উল্লেখ করি এটা কিন্তু হাওয়া থেকে নয়। এটা এন.সি.এ.এফ.আর-ন্যাশনাল কাউন্সিল ফর অ্যাপ্লায়েড ইকনমিক রিসার্চ তাকে দিয়ে খুব ডিটেলে এই কাজটা করিয়ে ছিলাম। প্রতিটি স্তরে কোনও কোনও স্তরে কতটুকু এর থেকে কাজ হতে পারে। আমরা কিন্তু মনে করছি দেড় লক্ষ থেকে বেশি হওয়া সম্ভব।

(**শ্রী সৌগত রায় ঃ** রিপোর্ট নিয়ে বক্তব্য বলুন, সেটা এখানে দিন? একটা কথা মনে রাখবেন, আপনার এই অধৈর্যতা-আমার খুব ভাল লাগছে, তিন মাস আগে কোথায় ছিলেন? এখানে একটা জিনিস ওঠেনি, তবুও আমি বলছি। একটা নূতন ঘটনা কিন্তু পশ্চিমবাংলায় উঠেছে। পশ্চিমবাংলায় নূতন ঘটনা কি ঘটছে? এই যে ছোট শিল্পে এবং মাঝারি শিল্পে কারা আসছে? এখানে একটা প্রশ্ন রাখা হয়েছিল এখানে যে নূতন শিল্পপতি আসছে তার মধ্যে

একে সরিয়ে ওকে সরিয়ে আপনারা করছেন। তার একটা মূল কারণ হল যে এইসব শিল্পপতিদের আগে অনেক অন্যায় ছিল, ওরা এলে একটা রাজনৈতিক ছত্রছায়ায় আসবে। সৌগত রায় একটা স্ববিরোধী হলেও সঠিক তথ্য বলেছেন। টাটাকে এনে আপনারা ভাল করেছেন, টাটা ঠিকই আছে। স্ববিরোধী কিন্তু প্রথম কথাটা ঠিকই বলেছেন বলে আমি বলছি আমাদের বড় শিল্পপতি কেন এখানে আনতে হয়েছে। তার কারণ হল আর্থিক প্রতিষ্ঠানগুলি আমাদের বলছে এর পরে জনসাধারণের কাছে যে ডিবেনচার শেয়ার বিক্রি করবে সেখানে এইরকম একটা শিল্পপতি থাকলে ভাল হয়। কিন্তু মনে রাখবেন এটা আমি পরিষ্কারভাবে বলছি প্রথম থেকে শিল্পপতিদের থেকে যে অফার ছিল, মেজর শেয়ার তারা রাখতে চেয়েছিল কিন্তু সরকার থেকে মেজর শেয়ার রাখবে। এখানে যৌথ বোর্ডের কম্পোজিশনে সম্পর্কটা ভাল। টাটার প্রতিটি ধাপে সম্পর্কটা খুব ভাল, প্রোডাকটিভিটি খুব ভাল। এরপর নূতন যেটা হবে, ১০ বছর আগেও যেটা হয়নি, পশ্চিমবাংলার স্থানীয় শিল্পোদ্যোগী, আমার আপনার বাড়ির ছেলেমেয়েরা যারা আগে চিন্তা করেনি তারা এগিয়ে আসবে শিল্পোদ্যোগ সৃষ্টি করার ক্ষেত্রে। এটা সবচেয়ে গুরুত্বপূর্ণ ঘটনা, নতুন একটা এন্টারপ্রিনিয়র ক্লাস এটা থেকে বেরিয়ে আসছে মধ্যবিত্ত বাড়ির ছেলেরা বেরিয়ে আসছে। এরাই কিন্তু আগামী দিনে পশ্চিমবঙ্গকে ধরে রাখবে। শিল্পোন্নয়নে স্থানীয় ছেলেরাই এটা আনবে। আপনারা যদি বলেন আমরা নতুন কি এমন কথা বলছি, চমকপ্রদ কথা শুনতে শুনতে ক্লান্ত হয়ে গিয়েছি, তাহলে বলতে হচ্ছে কোনও সময়ে বলা হয়েছিল প্রত্যেক বাড়ির একজন করে কর্মসংস্থান হবে। তারপর দেখেছি, যারা যখনই এমন কথা বলেছেন মানুষ তাদের বিতাড়িত করেছেন। আর একটি কথা, কোনও চমকপ্রদ কথা বলছি না, বরং নতুন চিন্তা, আমরা কি করবো সেই কথা সুস্পষ্টভাবে বলতে চাইছি। এই প্রকল্প, যেটা মাদার কমপ্লেক্স মূল চাবিকাঠি, তার উপরে সুস্থ সমাজ নিয়ন্ত্রণে রাখবো এবং বিধানসভাতে আপনাদের মাধ্যমেই রাখবো। এটি একটি খোলা ক্ষেত্র হিসাবে থাকবে। হলদিয়ায় আমরা কি কি করবো তা আপনাদের জানাবো। প্রতিটি অ্যাকাউন্টসের হিসাব দেব, এটাতে দায়বদ্ধ রইলাম। মানুষকে ছড়িয়ে দিয়ে এর যে সংমিশ্রণ তা আমরা করবো। আমরা শিল্পের ক্ষেত্রে একটা নতুন পথে যাচ্ছি। রুগ্ন ছোট শিল্পের কথা বলি এরমধ্যে রুগ্ন কত? বিভিন্ন যে নথি আমি দেখছিলাম তার সঙ্গে কোনও অসঙ্গতি না রেখেই বলছি। বিজ্ঞাপনের উত্তরে কে যেন বলেছিলেন এই কথাটা। আমরা রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার ফিগার থেকে বলছি দু'লক্ষ পচানব্বই হাজার। তেইশ হাজারের বেশি রুগ্ন হয়ে আছে ব্যাঙ্কিং ঋণ ফেরত দিতে পারছে না এই নিরিখে বেরোয়। এস-আই-ডি-ও. স্মল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অর্গানাইজেশন একটা তথ্য দিয়েছে। সর্ব ভারতিয়ভাবে সমস্ত রাজ্যের একটা তথ্য দিয়েছে। সমস্ত রাজ্যে ছোট শিল্পের সংখ্যা এবং রুগ্ন শিল্পের। মোট শিল্পের সংখ্যা থেকে রুগ্ন শিল্প বাদ দিলে তার সংখ্যা হিসাবে পশ্চিমবাংলার স্থান প্রথম ঠিক ভূমি সংস্কারের ক্ষেত্রে যেমন প্রথম পশ্চিমবাংলা। প্রথমে মূলত রুগ্ন শিল্প বাদ দেওয়ার পর এস-আই-ডি-ও. যে তথ্য প্রকাশ করেছে সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে যুক্ত। তারা এই তথ্যটা দিয়েছে। দ্বিতীয়ত বড় শিল্পের ক্ষেত্রে রুগ্নতা সম্বন্ধে আমাদের চিন্তার স্বচ্ছতা দরকার। বড় শিল্পের রুগ্নতা সবচেয়ে বেশি মহারাষ্ট্রে। তারপর হচ্ছে পশ্চিমবাংলা। কিন্তু বিষয়টি কি? মহারাষ্ট্রের একজন যুবক শিল্প বন্ধ বলতে সে বোঝে সেটা মহারাষ্ট্রের সমস্যা। পশ্চিমবাংলার ব্যারাকপুরের একজন ছেলের মনে হচ্ছে সেটা পশ্চিমবাংলার সমস্যা। তামিলনাড়ুর একজন

ছেলের কাছে মনে হচ্ছে এটা একটা স্থানীয় সমস্যা। কিন্তু এটা হচ্ছে সমস্ত দেশের সমস্যা। তাই আমরা বারংবার বলছি বন্ধ কারখানা খোলার দায়িত্ব জাতিয়স্তরের সরকারকে নিতে হবে। সামগ্রিক ভাবে বন্ধ কারখানা খোলার ক্ষেত্রে কেন্দ্র, রাজ্য এবং আর্থিক প্রতিষ্ঠানের মিলিতভাবে আমাদের করতে হবে। এবারে আমি একটি প্রশ্নের ২য় অংশে আসছি। আমরা যেহেতু বলেছি অতিকেন্দ্রীকতার ঝোঁক আছে, মাননীয় অধ্যাপক মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় বলেছেন, আগের আমলে অতিকেন্দ্রীকতা কোথায়? উনি যে তথ্য দিয়েছেন তারজন্যই বলছি। নাইনথ ফিন্যান্স কমিশনের সামনে একই কথা বলেছিলেন। কেন্দ্র এবং রাজ্য যে যেভাবে যুক্ত হয়ে আছে, কোনও কোনওগুলি তা প্রথমে বলছি। রাজ্যের উন্নয়নমূলক কাজগুলো করা হোক, সেচ, রাস্তা, ক্ষুদ্রসেচ সম্বন্ধে যেটা আমরা বলি। আয়ের ক্ষমতাটা কিন্তু সীমিত করে রাখা হয়েছে।

[5-10 — 5-20 P.M.]

এটা আমি বলছি যত কর আদায় হয় তার দুই তৃতীয়াংশ কেন্দ্রের এবং এক তৃতীয়াংশ রাজ্যগুলির এবং ঋণ নেওয়ার ক্ষেত্রেও কিন্তু ওখানে সময় বলা হয়নি। বলা হয়নি বলেই মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন যে, আপনি কেন ঋণ নিয়ে চালাচ্ছেন? আমি কেন বিকল্পের মধ্যে দাঁড়িয়ে ঋণ নিয়ে চালাচ্ছি তার কারণ হচ্ছে ঋণ নেওয়ার ব্যাপারে কেন্দ্রের দিক থেকে চাপান হয়েছে। আপনি যদি এই বিষয়টা একটু ভালো করে শোনেন তাহলে ভালো লাগবে। এই যে পরিকল্পনার যে বছর তাতে ১১১৫ কোটি টাকার বার্ষিক পরিকল্পনা। এই পরিকল্পনার ৭০ ভাগ অর্থ রাজ্য সরকার নিজে দেন আর বাকি ৩০ ভাগ কেন্দ্র দেয়। এই যে ৩২৫ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য, কিন্তু এতে সাহায্য কোথায়? এই ৩২৫ কোটি টাকার মধ্যে ৭০ ভাগই তো হচ্ছে ঋণ। যে ঋণের সুদের হার একতরফাভাবে কেন্দ্রীয় সরকার বাড়িয়ে যাচ্ছে। এরমধ্যে স্বল্প সঞ্চয়ের যতটুকু অর্থ জমে তার সুদের হার বাড়ে। কেন্দ্রের যে ঋণের বোঝা, যেটা বেড়েছে সেটা আমি জানালাম। আমি আমার বক্তব্যে রেখেছি যে, এই বছর যে ৩২৫ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য পেয়েছি তার হিসাব আমি পেয়েছি। আমাদের ঋণ ফেরত দিতে হচ্ছে ৬৫৭ কোটি টাকা অর্থাৎ দুগুণের বেশি। আমরা ঋণ কিন্তু ঠিক সময়ে ফেরত দেওয়ার পরে রাজ্যের পরিকল্পনা মাফিক এবং পরিকল্পনা বহির্ভূত খাতে মাইনে বা মেনটেনেন্স এইগুলো করার পরে পরিকল্পনা বাজেটকে প্রায় ৫৯৮ শতাংশ রক্ষা করতে পেরেছি। সপ্তম যোজনায় ঋণ নেওয়া এবং ফেরত দেওয়ার পরে একটা হিসাব করেছিলাম। তাহলে কি দাঁড়ালো গোটা রাজ্যের বাজেট পরিকল্পনায়, পরিকল্পনা বহির্ভূত ফেরত এবং কেন্দ্রীয় কর বাবদ টাকা পাওয়ার? এই বছর দাঁড়িয়ে দেখছি যে, ৩১ শতাংশ কেন্দ্র দেন এবং বাকিটা কিন্তু রাজ্যগুলিকে জোগাড় করতে হয়। এটা কিন্তু ঋণ ফেরত দেওয়ার পরে সেটা নিজেকে জোগাড় করতে হয় এবং ঋণ ফেরত দেওয়ার ব্যাপারটা এর মধ্যে থাকছে। সত্তর দশকে যদি দেখেন তখন কিন্তু ভিন্নরূপ ছিল। তখন কেন্দ্র রাজ্যকে ৪০ শতাংশ অর্থ দিতেন। এখন এটা কমে ৩১ শতাংশ হয়েছে। এটাই হচ্ছে মূল অতিকেন্দ্রিকতা। এইজন্য নবম অর্থকমিশনে আমি বলেছিলাম এটা চলতে পারেনা, এটা বদলান। বিশেষ করে আমি বলেছিলাম যে এই ঋণের যে ভার ১৯০ কোটি টাকা আপনাদের থেকে আসছে, এবং এই ঋণ আপনাদেরই তো সৃষ্ট ঋণ। এর একটা ফেজ করে দিন। আমরা এই ৫ বছর ধরে

এই একই ঋণ ফেরত দেব? তবে এই সাড়ে তিনমাস আগে কেন্দ্রে নতুন সরকার আসার পরে ধীরে ধীরে পরিবর্তন হচ্ছে। আমার বক্তব্যটা কি রাখছি। প্রথমেই বলে রাখি আমি পুনরোক্তি করে বলছি, যদি এরপরেও কোনও মন্তব্য হয় সেটা মনে রেখেই বলছি প্রথম যে ধরনের কথা বলতে হয়েছিল কেন্দ্রীয় বাজেট, সেখানে আমি যা বলেছি এই হাউসেও তাই বলছি প্রেস এজেন্সি রিপোর্টে যা আসে তার আংশিক যে ভিত্তি ছিল সেটা সংশোধন করা আছে। মূল যে আমার বক্তব্য সেটাই এই বাজেটে আমি রেখেছি। এরমধ্যে কোনও লুকোচুরি নেই। পরিষ্কার কথা এখানে দাঁড়িয়ে একটি কথাই বলছি কেন্দ্র থেকে রাজ্য যে অর্থ নেন বা পান সেটা কোনও কোনও দিক থেকে পান একটা করের দিক থেকে। কর কিন্তু দুটি আছে, একটি হচ্ছে নতুন কর আরোপ করা আর যদি কোনও নিয়ম বদলানো হয় তার আর্থিক দিক থেকে তার করের ভার কত এইসব ব্যাপার আছে। তবে সামগ্রিকভাবে রাজ্যে আগের বছরের থেকে বেশি অর্থ পেয়েছি। নতুন কর যা আলোচনা করেছি, যেহেতু কর্পোরেশন ট্যাক্সের স্পেসিফিক ইত্যাদি বিষয় রয়েছে তার অর্থ রাজ্য সরকার পায় না। কিন্তু মোট কর থেকে যেহেতু কেন্দ্রীয় শুল্ক ৪০ ভাগের বদলে ৪৫ ভাগ কেন্দ্র নিয়েছে তারজন্য মোট কর বাবদ কত অর্থ আগের বছর পেয়েছিলাম এবং এবছর কত হয়েছে দুটো যোগ করে বাজেট অ্যাট এ গ্ল্যানসে যেটা আমি রেখেছি সেটাই আমি বলছি, আগের বছরে ৮৭০ কোটি পেয়েছিলাম আর এ বছর ১১১৫ কোটি টাকা পেয়েছি। পরিবর্তন হচ্ছে পরিকল্পনা বাজেটে। পরিকল্পনা বাজেটে একটু আগেই বলেছি ১১১৫ কোটি টাকার মধ্যে ৩২৫ কোটি টাকা অর্থাৎ মাত্র ২৯ শতাংশ তথাকথিত সাহায্য দিয়েছিলেন। এইবার আমার বাজেট বক্তৃতায় আছে যে, এইবার পরিকল্পনা খাতে সমস্ত বরাদ্দ বাড়িয়ে করেছি ১৩২৮ কোটি টাকা। তারমধ্যে কেন্দ্রীয় সাহায্য ৩২৫ কোটি টাকা থেকে বৃদ্ধি করে ৫০৪ কোটি টাকা করা হয়েছে। একটা পরিকল্পনা বাজেটে কেন্দ্রীয় শতাংশ ২৯ থেকে বেড়ে ৩৮ শতাংশ এই প্রথম হলো। এর পরে বক্রেশ্বরের ক্ষেত্রে আমরা মনে করছি ঠিক ইতিবাচক সিদ্ধান্ত হতে চলেছে। আমরা মনে করছি লোন রি-সিডিউলিংয়ে ইতিবাচক সিদ্ধান্ত হবে। এর পরে কিন্তু আমি যেটা বলতে চাইছি কেন্দ্রীয় সরকারের কোনও কোনও সিদ্ধান্তগুলির সমালোচনা করছি। যদিও মনেকরি আর্থিক দিক থেকে আগের বছর থেকে এই বছরে আমরা অনেক লাভবান হচ্ছি, ১৩৪ কোটি টাকা পেলে অনেক বেশি লাভবান হব। তাই আমরা মনে করছি বাজেটে কোনও জিনিসগুলি সমালোচনা করা উচিত, সেটা আমরা বলেছি যেভাবে ঘাটতিটা কমানোর চেষ্টা হয়েছে পেট্রল, ডিজেল ইত্যাদির দাম বেড়েছে সেটা সাধারণ মানুষের পক্ষে সম্ভব হবেনা, বিকল্প করুন। যদি সম্ভব হয় সরাসরি প্রত্যক্ষ করের মাধ্যমে টাকা তুলতে পারলে ভাল হয়, বক্তব্যটা সরাসরি আমরা রেখেছি। এর পরে মূল একটা জায়গায় আসছি শেষ অংশটায় বলছে, এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা যদিও বক্তব্য রেখেছেন এবং আমাদের সরকার পক্ষের কেউ কেউ বক্তব্যটা রেখেছেন সেরকম উন্নয়নের জন্য কথা কিছু নেই এই বাজেটে। তারপরে অনেকে বলেছেন যে ঘাটতি করছেন না কেন বা আপনি সাহস দেখাচ্ছেন না কেন, তারপরে আবার বলেছেন একটা স্ববিরোধিতা মনোভাব আপনার ঘাটতি হয়ে যাবে। স্ববিরোধিতা এই কারণে যে ঘাটতিটা যদি হওয়াটাই বাঞ্ছনীয় তাহলে সেটা হতে অসুবিধা কি আমি অবশ্য দু'টিকেই খন্ডন করছি। প্রথমে উন্নয়নের ব্যাপারটা বলি, এতদিন পর্যন্ত আমরা পরিকল্পনা খাতে এই কথাটা কিন্তু মাননীয় সদস্য গোবিন্দ চন্দ্র নস্কর রিজার্ভ ব্যাঙ্কের বই থেকে বলছিলেন, উনি

চলে গিয়েছেন, উনি কিন্তু এটা ঠিক বলছিলেন, উনি যে তথ্যটা দিয়েছিলেন ৮৭-৮৮ সালে সেটা প্রিন্টেড হয়েছে যে আরও পিছনের দিকে যেতে পারি ৭৬-৭৭ সালে শেষ যেটা বড় প্রকল্প ছিল তখন ছিল ২২৪ কোটি টাকা বার্ষিক যোজনা, অন্যান্য রাজ্যের তুলনায় অনেক কম ছিল। আমরা মনে করলাম যখন বলা হল ঐ ৯৫১ কোটি টাকা আমাদের পরিকল্পনা খাতে বরাদ্দ সাধারণত বাড়ে ১ শতাংশ হারে, আমরা আগের বছরের ৯১৫ থেকে ৯৫১ কোটি টাকাতে বাড়িয়েছি তখন ভাবলাম এই বছরে ১০ শতাংশ হারে নয়, সম্ভব হলে দ্বিগুণ ১৯ শতাংশ হারে। এই বৃদ্ধি কিন্তু আমরা পশ্চিমবাংলার পরিকল্পনার ইতিহাসে ইদানিংকালে করতে পারিনি। ১১১৫ কোটি টাকা থেকে ১৩২৮ কোটি টাকা মানে ১৯ শতাংশ বৃদ্ধি। মূল্যবৃদ্ধি ছাপিয়ে, জনসংখ্যা বৃদ্ধির হার ছাপিয়ে ১৩ শতাংশ বৃদ্ধি করার প্রস্তাব আমরা রেখেছিলাম। এটা বলায় কিন্তু প্রতিটি দপ্তরের কম বেশি বৃদ্ধি হলো। একটু বলি ৭৬-৭৭ সালে যেটা ২২৮ কোটি টাকার বাজেট ছিল যদি শুধু মূল্যবৃদ্ধি দিয়ে আমরা বৃদ্ধি করতে চাইতাম তাহলে তিনগুণ জিনিসপত্রের দাম বাড়তো। যেটা ৬৮৪ কোটি টাকা হয়ত ছিল সেই বাজেটটা ১৩২৮ কোটি টাকাতে নিয়ে যাবার প্রস্তাব আমরা রাখলাম। আমার সমস্যাটা মাননীয় বিধায়কদের কাছে খোলাখুলি বলি এটা রাখার অর্থ শিক্ষা খাতে বৃদ্ধি হবে, স্বাস্থ্য খাতে বৃদ্ধি হবে এটা আমি আলাদা করে বলতে পারি, সব কিন্তু কম বেশি হবে। মাননীয় মন্ত্রীরা জানেন ১৯ শতাংশ বৃদ্ধি হওয়ায় ১৬।১৭।২০।২২ করে প্রতিটি দপ্তরের বৃদ্ধি হয়েছে, যেটা আমরা ইদানিংকালে পারিনি। এই বৃদ্ধি হচ্ছে কিন্তু একসাথে। মাননীয় সৌগতবাবু আমার বলা উচিত যে সামনের বছরটা কিন্তু আমাদের আর্থিক দিক দিয়ে সবচেয়ে কঠিন বছর। তার কারণ হচ্ছে, তৃতীয় বেতন কমিশনের যে সুপারিশ তার ভিত্তিতে রাজ্য সরকারের যে সিদ্ধান্ত তার কিছুটা বোঝা এই বছরে শুরু হয়েছে। কিন্তু কর্মচারিবৃন্দের সঙ্গে মাননীয় শিক্ষক মহাশয় এবং তার যে এরিয়ার বা বকেয়া নিয়ে আগামী বছরে ৭১৯ কোটি টাকা বলছি এটা কেন এটা বলতে গেলে ২ বছরের, কারণ বকেয়া যেটা এরিয়ার সেটা অতিরিক্তটা নিয়ে একটায় চলে আসছে। এটা বলা উচিত। এটা প্রথম সিদ্ধান্ত নেয় কেন্দ্রীয় সরকার তার বেতন কমিশনে, তারপরে কম বেশি প্রতিটি রাজ্য সরকার এই সিদ্ধান্ত নিয়েছেন বা নিতে চলেছেন। যারা যে বছর নিয়েছেন উত্তর প্রদেশ হতে পারে, কর্ণাটক হতে পারে, সেই বছরে কিন্তু পরিকল্পনা বাজেট রক্ষা করতে পারেনি, অর্ধেকও রক্ষা করতে পারেনি, এটা উত্তরপ্রদেশে হয়েছে, কর্ণাটকে হয়েছে; পরিকল্পনা বাজেটে যা বরাদ্দ সেটা রাখতে পারিনি। সেখানে দাঁড়িয়ে আমরা চ্যালেঞ্জ হিসাবে নিচ্ছি ঐ প্রতিশ্রুতি মত ১৯ শতাংশ পরিকল্পনা বাজেটে বৃদ্ধি করবো এবং এটাকে রক্ষা করবো। এই বছরে যেমন রক্ষা করেছি, সেটাও আমরা তেমনি রক্ষা করবো। যদি বলেন চ্যালেঞ্জ কি, সাহস কি, তাহলে বলব সাধারণ মানুষকে নিয়ে এটাই আমাদের সাহস। এখানে দাঁড়িয়ে মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যেটা বলেছেন কর্মচারিবৃন্দ বা শিক্ষক মহাশয় ওরা কাজ করার বিষয়ে কি বলবেন। আমরা বলি বেতন কমিশনের সুপারিশ বৃদ্ধিতে যা বৃদ্ধি হয়েছে, যা মূল্যবৃদ্ধি হয়েছে সেটা কিন্তু আমরা মনেকরি রাজ্য সরকার এটা নিজে সৃষ্টি করেন নি এবং সর্বভারতীয় ক্ষেত্রে যেটা হচ্ছে এটা তাদের দেবার প্রয়োজন আছে। এটা একটা বিষয়, যে যার কাজ করবেন একেবারে মন্ত্রীসভা থেকে

শুরু করে প্রত্যেকে এটা কিভাবে চাইছি সেটা কিন্তু বাজেটে পরিষ্কারভাবে উল্লেখ আছে। এটা কোনও কথার কথা নয়। কিন্তু কিভাবে চাইছি এখানেই কিন্তু মূল দৃষ্টিভঙ্গীর তফাত। কিভাবে পশ্চিমবাংলার মানুষ কাজ করেন সেই ব্যাপারে আমার চেয়ে অনেক বেশি অভিজ্ঞতা আপনাদের আছে। যদি কেউ মনে করে থাকেন যে, পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে খবরদারি করে কাজ করানো যায়, পশ্চিমবাংলার মানুষ কি করে কাজ করেন। এই সরকারি কর্মচারিরা, যার যেখানে অসম্পূর্ণতা আছে, এরাই কিন্তু অসাধ্য সাধন করতে পারেন। কিভাবে করতে পারেন? একজন শিক্ষক মহাশয় ছাত্রকে কি দিতে পারেন তার উর্দ্ধসীমা হচ্ছে আকাশ। এরাই কিন্তু পারেন সুনামের সঙেগ কাজটা করতে। কাজটা কনফিডেন্স নিয়ে করাতে হবে। তবে দৃষ্টিভঙ্গীটা কিন্তু অন্য। আমাদের সবাইয়ের আচরণ কিন্তু দৃষ্টান্তের হওয়া উচিত। সবার কথা কিন্তু সবাই শোনে না। আমরা বলবো সবাইয়ের আচরণ এমন হোক সেটা যেন দৃষ্টান্তস্বরূপ হয়। আমরা যে যেখানে আছি আমাদের নিজেদের আচার ব্যবহার যদি এমন হয় তাহলে যতই চেঁচিয়ে বলা হোক, যতই আঙ্গুল তোলা হোক, পশ্চিমবাংলার সচেতন মানুষ কিন্তু ওই খবরদারিতে কাজ করে না। এরাই কিন্তু অসাধ্য সাধন করবেন, জানবেন এরাই কিন্তু অসাধ্য সাধন করবেন। এরপর একটা কথা বলছি, এখানে দাঁড়িয়ে. এখানে প্রশ্ন হয়েছে ঘাটতি যেটা আছে, কিভাবে আমরা পূরণ করবো? ঘাটতিশূন্য বাজেটের কথা কেন বলছি। প্রথমত নূতন কর ইত্যাদি বসানোর আগে, যে কর আছে, সেগুলি ভালো করে আদায় করা। এটা উনি বলেছেন এবং এরজন্য আমি অপূর্বলাল মজুমদার মহাশয়কে আবার ধন্যবাদ জানাচ্ছি। অনেকগুলি ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছেন। কিন্তু মূল যে জিনিসটির প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন যে বিক্রয় করের ক্ষেত্রে, অন্তঃরাজ্য বিক্রয় করের ক্ষেত্রে যে ফাঁকিটা হয়, এটা কনসাইনমেন্ট ট্যাক্স। এটা বসানোর প্রস্তাব, যেটা দুর্ভাগ্যবশত এখনো হয়নি। এটা শুধু আমি কনসাইনমেন্ট ট্যাক্সের ক্ষেত্রে বলছি। আপনি দেখবেন বিল টিলগুলো যখন আসবে। আমরা কর, বিশেষ করে বিক্রয়করের ক্ষেত্রে মূলগত তফাত ঘটছে এখানে, কারণ এতদিন এখানে অ্যাসেসমেন্ট বেসড ছিল। একজন বিক্রেতা, নথীভূক্ত বিক্রেতা, তিনি তার ফর্ম জমা দিতেন অ্যাসেসমেন্টের মাধ্যমে। এই প্রস্তাবটি এখন আমরা ইন্সপেকশন বেসিসে করেছি। অ্যাসেসমেন্ট বছরে একবার জমা নিই। কিন্তু সারপ্রাইজ ভিজিট চেকিং এটা সর্বস্তরে থাকতে হবে। মিঃ স্পিকার স্যার, আপনারা ট্যাক্স ইত্যাদির কথা বলছেন। এই দপ্তরের ক্ষেত্রে আমরা আমাদের যা কাজ করবার তা রুটিনভাবেই এটা করছি। এবং আপনাদের কাছে রিপোর্ট করছি। আমরা মনেকরি যে, বৃদ্ধিটা যে ১৮ পারসেন্ট আমরা করতে পেরেছি কর আদায়ের, এটা সর্বভারতীয় গড় ১৫ পারসেন্ট। হয়তো, আপনারা জেনে খুশি হবেন, আমিও বলেছি যে নবম অর্থ কমিশন গত ২।৩ বছরের তথ্য দিয়ে বলেছেন যে কর আদায়ের ক্ষেত্রে এই রাজ্য নাকি প্রথম। আমরা নির্দিষ্ট নই, ১৮ পারসেন্ট বৃদ্ধি, এটাকে বাড়ানো যাবে। আগামী বছরে ২২ পারসেন্ট করবার সিদ্ধান্ত নিয়েছি। তারপর এটা আমরা আলোচনাও করেছি এটা ২২ পারসেন্ট হওয়াই উচিত। আমরা মনেকরি ২২ পারসেন্ট হারে হবে যদি আমরা ঠিকমতন কাজ করতে পারি। কিন্তু আমরা মূল যেখানে দাঁড়িয়ে আছি, সরকারি কর্মচারী এবং শিক্ষক মহাশয়দের ওপর আইনত কোনও কিছু চাপিয়ে দেওয়ার ব্যাপার নয়। বেতনক্রম পুণর্বিন্যাস

হলে, আমরা বলছি, আপনারা স্মল সেভিংস এ টাকা রাখুন। ৯৮ কোটি টাকা যেটা বলছি, এটা নিম্ন সীমা। এর উর্দ্ধসীমা কিন্তু এর দ্বিগুনেরও বেশি। এটা কিন্তু এখন বলছি না। এইসব ব্যাপার একটু রেখে বলাই ভালো। কারণ মাঠে না নামলে হুট করে বলাটা ভালো নয়।

[5-20—5-32 P.M.]

তারপর যেখানে নতুন করের প্রশ্ন উঠেছে, শুধু সেখানে নতুন করগুলি যেভাবে বসানো হয়েছে, এটায় ঠিক সেইরকম বিরোধিতা কেউ করেন নি। আমি সৌগতবাবুকে আশ্বস্ত করছি, বহুতল বাড়ির যেটুকু কর বাড়ছে সেটা শুধু বিবাদি বাগ এলাকা, পার্ক ষ্ট্রীট এলাকাতেই থাকছে। আর আপনি যে মধ্যবিত্ত মানুষের কথা বললেন, তাদের সম্বন্ধে আপনি'ও স্বীকার করবেন যে, আমাদের'ও সমান চিন্তা ভাবনা আছে তাদের গায়ে কোনও স্পর্শ লাগবে না। কিন্তু এর পরে কেন্দ্রীয় সরকার যে দুটির কথা বলেছেন তারজন্য আমি দায়বদ্ধ রইলাম। কিভাবে দায়বদ্ধ রইলাম? প্রথমে এটা আমরা আদায় করব। যদি এখানে কোনও বিচ্যুতি হয়, যেটা সুদীপবাবু বললেন, তাহলে অর্থটা জোগাড় করার ব্যাপারে দায়বদ্ধ রইলাম এবং আমি শুধু এখানে এইটুকু বলব যে, আমরা ঘাটতি শূন্য হবার কথা যেগুলি বলেছি সেটা কিন্তু রাখতে পেরেছি রেভিনিউ এবং ক্যাপিটাল অ্যাকাউন্ট মিলিয়ে রাখতে পেরেছি। প্রশ্ন হচ্ছে কেন আপনি বার বার ঘাটতি শূন্য বাজেট আনেন বন্ধু জয়ন্ত বিশ্বাস মহাশয় বললেন কেউ ভাবছেন এটা কোনও প্রশংসার জন্য এটা কোনও প্রশংসার ব্যাপার নয়। এখন থেকে ৬ বছর আগে যখন ওভার ড্রাফ্ট নেওয়া যেত অর্থাৎ একটা রাজ্য তার যে আয় তার বাইরে লাগাতার ভাবে নিতে পারতেন, যদি'ও ওভার ড্রাফট একটা লোন সবচেয়ে মহার্ঘ সুদের হারে লোন এবং ওভার ড্রাফট লোন নেওয়ার মানেই হচ্ছে তার পরের বছর ঋণের বোঝা চেপে যাওয়া। তার মানে এখন যে ঋণের বোঝা চেপেছে তার একটা বড় অংশ হচ্ছে ওভার ড্রাফট লোন। এখনো শেষ হয়নি। এতদসত্ত্বেও সেই ওভার ড্রাফ্ট লোন নেওয়া সম্ভব থাকলে নিশ্চয়ই কেউ ভাবতে পারতেন আপনি ঘাটতি পূরণ করুন, ঘাটতি নিয়ে প্ল্যানিং করুন। Deficit financing becomes a policy কিন্তু ৬ বছর আগে কি সিদ্ধান্ত হয়েছে? এটার কোনও সীমারেখা—এখানে কিন্তু কোনও সাহস থাকা, না থাকার প্রশ্ন নয়। এটা বুঝতে চাওয়া, না চাওয়ার প্রশ্ন এবং এটা খুব পরিষ্কার ভাবে বলে দিতে চাই যে, ৭ দিন পর পর বেশি ওভার ড্রাফ্ট লোন নেওয়া যায় না। তার মানে কি? এর পরে আমি যদি বলি ১৯ শতাংশ বৃদ্ধি করছি কোট আন কোট সাহস দেখিয়ে আরও বললাম আমি ১০০ কোটি টাকার ঘাটতি বাজেট করে নিলাম। তার মানে কি? তার মানে আমি কিছু প্রকল্পের কথা বললাম, অথচ অর্থমন্ত্রী হিসাবে আমি কিছুই জানলাম না কোথা থেকে এই অর্থ আসবে। আমি জানি ওভার ড্রাফ্ট নিতে পারব না। আমি জানি পর পর ৭ দিন ওভার ড্রাফট নিয়েছিল কেরালা সরকার, সেই চেক বাউন্স করে দেওয়া হয়েছে। সেইখানে দাঁড়িয়ে ঘাটতি বাজেট করার কোনও উপায় নেই। যদি একটা বিকল্প না থাকে। সুতরাং আমাদের যেন এটা চিন্তার ক্ষেত্রে স্থান না পায় এটা সাহস টাহসের প্রশ্ন নয়। এখানে দাঁড়িয়ে দিস ইজ দি ওনলি

লজিক্যাল অল্টারনেটিভ আর কি হতে পারত? হতে পারত যদি আমি উদ্বৃত্ত বাজেটের কথা বলতে পারতাম। তার মানে কি? তার মানে আমার কাছে বেশি অর্থ এসেছে। কিন্তু এমন অর্থমন্ত্রী আমি জানি না কোনও প্রকল্প হবে সেই অর্থ দিয়ে। এটা সম্ভব নয়। এইখানে দাঁড়িয়ে তাই ঘাটতি শূন্য বাজেট করা হচ্ছে ভাঁওতা না দিয়ে। ঘাটতি করার মানেই হচ্ছে ভাঁওতা দেওয়া। আমি নাম করতে চাইছি না, এক একটি রাজ্য সরকার ২০০ কোটি টাকার ঘাটতি বাজেট করছে, বলছেন। তার মানে কি? তার মানে প্রতিশ্রুতি দিচ্ছেন। আর দিয়ে বলছেন রাখতে পারব না। সেটাও তো ভাঁওতা দেওয়া আমি হলে বলতাম আপনাদের বলা উচিত ছিল যে, ভাঁওতা দিচ্ছেন। ঘাটতি বাজেটের কথা বলে ভাঁওতা আমি উল্টোটাই বলছি। এবং বার বার বলছি আমার প্রমান কি? আমার প্রমান হচ্ছে আমার রেকর্ড। ১৯৮৭-৮৮ সালে আমি বলেছিলাম ঘাটতি শূন্য বাজেট হবে। কোনও ঘাটতি না নিয়ে শেষ করছি রেভিনিউ এবং ক্যাপিটাল অ্যাকাউন্ট মিলিয়ে। আগের বছর'ও ঠিক তাই করেছি। এবছর'ও করব। আমি আজকের ওয়েজ অ্যান্ড মিনস-এর পোজিসন জানি বলেই বলছি যে, এই বছর'ও ঘাটতি শূন্য হিসাবে শেষ করব। এক দিনের জন্য'ও যাতে ওভার ড্রাফট না নিতে হয় তার জন্য আমরা চেষ্টা করছি, যেহেতু ৭ দিনের রেসট্রিকসন আছে। আর এটা আপনাদের সবার সহযোগিতার জন্যই করতে পেরেছি। আমার আর সময় নেই, সর্বশেষ যে কথাটি আমি বলতে চাই তা হল এই, আগামি দিনে যেরকম উন্নয়ন হবে আমি কোনও ক্ষুদ্র রাজনীতির কথা বলছি না শহরাঞ্চলে'ও এই ক্ষুদ্র শিল্প প্রসারিত করার কথা বলছি আমরা বলছি সাধারণ বাড়ির ছেলে বা মেয়ে তারা যে রাজনৈতিক দলেরই হোক, আমরা জানি যে, আমাদের যে নীতি তাতে ইতিহাসের অনিবার্য নিয়মে তারা আমাদের দিকে আসবেই। আমি এইকথা বলছি একেবারে খোলা মন নিয়ে এবং এখানে দাঁড়িয়ে বলছি, সম্পূর্ণ গণতান্ত্রিক ভাবেই সবার জন্য দরজা খোলা রইল। এই কথা বলে সবাইকে আর একবার ধন্যবাদ, অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now general discussion on budget is closed. Now, motion for vote on account. Now I would request Dr. Ashim Kumar Das Gupta to move his motion.

## Motion For Vote On Account :

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum not exceeding Rs. 14,86,44,34,000 (Rupees one thousand four hundred eighty six crores forty four lakhs thirty four thousand) only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1991, namely :

[10-30 — 10-40 A.M.]

সদস্যদের দেওয়া এই তথ্য। অন্ধকারের দিন যদি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তাহলে এই ঘোর আমাবশ্যার দিন কবে কাটবে এটা আমি জানতে চাই। মাননীয় জ্যোতিবাবু মহাশয় যখন বিদ্যুৎ মন্ত্রী ছিলেন তখন তিনি কোনও উত্তর দিতেন না, এখন উনি পুলিশ মন্ত্রী, পুলিশের বিরুদ্ধে তার কাছে কোনও কিছু বলতে গেলে তিনি বলেন সব ঠিক হ্যায়। সব ঠিক হ্যায় তো সি.পি.আই. লালবাজার অবরোধ করছে কেন? সব ঠিক হ্যায় তো সি.পি.আই. পাঁশকুড়া থানা ঘেরাও করছে কেন? সব ঠিক হ্যায় তো আর.এস.পি. মুর্শিদাবাদে পথ অবরোধ করছে কেন, বারাসাতে ফরওয়ার্ড ব্লক থানা ঘেরাও করছে কেন? মাঝে মাঝে ওনাদের মন্ত্রী কমল গুহকে হুঙ্কার ছাড়তে হচ্ছে কেন? মাননীয় পুলিশমন্ত্রীকে এর জবাব দিতে হবে। এবার আমি আপনাদের স্লোগানের কথায় আসছি। বিগত ১২ বছর ধরে আপনারা সরকারে থাকাকালীন কেন্দ্রের দিকে অঙ্গুলি নির্দেষ করে বারে বারে বলেছেন কেন্দ্রে এমন একটা সরকার আছে যে সরকার আপনাদের বঞ্চনা করছে, যে সরকারের জন্য আপনারা কাজ করতে পারছেন না। কিন্তু পরবর্তীকালে সেই সব কথা আপনারা ছেড়ে দিলেন কেন? মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই কেন্দ্রের বঞ্চনার কথা, সেই সমস্ত স্লোগানের আওয়াজ আজ নেই কেন? ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিতে হবে এই স্লোগান কোথায় গেল? মাসুল সমীকরণ নীতি ঠিক করতে হবে এই আওয়াজ কোথায় গেল? জুট জাতীয়করণ করতে হবে এই আওয়াজ কোথায় গেল? আপনাদের সেই বাঘের মতো হুঙ্কার নেই কেন, আজকে আপনারা বেড়ালের মতো মিউ মিউ করছেন কেন? গলা থেকে আপনাদের সেই আওয়াজ চলে গেছে, এখন তো শত্রুর সরকার চলে গেছে। আজ তো বন্ধু সরকার এসেছে, ফলে কোনও আওয়াজ নেই। যখন পেট্রোল, ডিজেলের দাম বাড়ছে তখন কেন আওয়াজ নেই? বিধানসভার মাননীয় সদস্যরা আজকে এর বিরুদ্ধে কোনও আওয়াজ তুলতে পারেন না। শত্রু সরকার চলে গেছে, এখন বন্ধু সরকার এসেছে। কিন্তু এর বিরুদ্ধে তো প্রতিবাদ করা উচিত? ১৯৯০-৯১ সালের জন্য কেন্দ্রের বাজেট ধরা হয়েছে ৯৪ হাজার ৫৫৩ কোটি টাকা। এরমধ্যে পশ্চিমবাংলার অংশ কত? আমাদের পন্ডিত অর্থমন্ত্রী অনেক সময়ে অঙ্ক কষে দেখান এবং ভুল হলে আবার পরেরদিন স্বীকার করে নেন। মাননীয় অর্থমন্ত্রী এখন বলুন, এই ৯৪,৫৫৩ কোটি টাকার মধ্যে পশ্চিমবাংলার জন্য মাত্র ৪২৬ কোটি ৪০ লক্ষ টাকা। এটা কেন? তাও আবার কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার জন্য যা দিচ্ছে তা হচ্ছে যেগুলো পুরনো প্রকল্প আছে তারজন্য। নতুন কোনও পরিকল্পনা খাতে দিচ্ছেন না। একটি অবশ্য নতুন প্রকল্প বাবদ ধরা হয়েছে, সেটি হচ্ছে শালবনীতে ট্যাঁকশাল তৈরির জন্য। এছাড়া কিছু আমরা দেখতে পাচ্ছি না অথচ তার বিরুদ্ধে কোনও আওয়াজ নেই। হাওড়া-আমতার কথা যেটা আমরা বলছি, আমাদের আমলে এরজন্য ১৮ কোটি ১১ লক্ষ ৭৭ হাজার টাকা ধরা হয়েছিল। বন্ধু সরকার ঐ হাওড়া-আমতা লাইনের জন্য দিচ্ছে মাত্র এক লক্ষ টাকা। অথচ এর বিরুদ্ধে কোনও আওয়াজ নেই। বালুরঘাটের জন্য ধরা হয়েছে মাত্র এক হাজার টাকা। বামফ্রন্টের বন্ধুরা এই অবস্থাতেও চুপ করে বসে আছেন কেন? কেবলমাত্র স্লোগান আর স্লোগান। স্লোগান দিতে দিতে আজকে পশ্চিমবাংলার মানুষকে দিনের পর দিন কোথায় এনে ফেলেছেন আপনারা। আজকে কঠিন বাস্তব অবস্থার মধ্যে যখন এইসব দেখছেন,

কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যখন এইভাবে পাচ্ছেন তখন বাঘের সেই গর্জন নেই, সিংহের সেই গর্জন নেই, আমরা দেখছি কেবলই বিড়ালের মতো মিউ মিউ করছেন। আমরা যদি বলি যে, আপনারা কি সেই বাতাবরণ সৃষ্টি করেছেন যা দেখিয়ে কেন্দ্রের কাছ থেকে কিছু চাইবেন? বন্ধু সরকার হোক আর যে সরকারই হোক না কেন, এই অবস্থায় তারা দেবেন কেন? পশ্চিমবাংলায় সেই অবস্থা নেই। এখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনাদের তারা দেবেন কেন? শুধু বিপ্লব আর বড় বড় ভাষণ, এছাড়া পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাছ থেকে কিছু পায়নি। মানুষকে আপনারা কেবলই বিভ্রান্তির মধ্যে টেনে নিয়ে যাচ্ছেন। এখন আমরা কি দেখছি? সারা দেশের রুগ্ন শিল্পের সংখ্যা ১ কোটি ৬০ হাজার, এরমধ্যে ১ কোটি ৪০ হাজারের রিকভারির কোনও আশা নেই। এই রুগ্ন শিল্পের এক তৃতীয়াংশ হচ্ছে পশ্চিমবাংলায়। ১৩ বছরের শাসনে আপনারা আজ পশ্চিমবাংলাকে এই অবস্থায় এনে ফেলেছেন। আমরা যখন দেখি তরুন যুবকরা চাকরি পাচ্ছে না, তারা উন্মাদের মতো এখানে সেখানে ঘুরে বেড়াচ্ছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে মাথা খুঁড়ে মরছে, সেই সময়ে আমরা লক্ষ্য করছি হোপ-৮৬, নব আনন্দে জাগো, মিঠুনের আর হেমা-মালিনীর নাচ দেখিয়ে বেকারদের দৃষ্টিকে অন্যদিকে ঘুরিয়ে বিভ্রান্তির মধ্যে নিয়ে ফেলছেন। এইভাবে আপনারা একটা স্তূপে পরিণত করছেন। এইভাবে আপনারা বেকারদের, গোটা সমাজকে বিভ্রান্তির মধ্যে দিয়ে বিপথে ঠেলে দিচ্ছেন। কিন্তু এই ভাবে বেশিদিন ঠেকিয়ে রাখা যাবে না, এই কথাটা আপনারা মনে রাখবেন। জ্যোতিবাবু আজকে ১৩ বছর পরে এসে বুঝলেন যে শিল্পের প্রসার ছাড়া দেশের উন্নতি সম্ভব নয়। তাই আজকে তিনি শিল্পপতিদের সঙ্গে গাঁটছড়া বাঁধছেন। অথচ আপনারাই একদিন আওয়াজ দিতেন, কংগ্রেস টাটা, বিড়লার দালাল। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে। বিভ্রান্তি সৃষ্টি করছেন। আজকে মানুষ দেখছেন কারা টাটা-বিড়লার দালাল, কারা আম্বানী, গোয়েঙ্কার দালাল? এটার প্রয়োজন হয় একটা সরকার চালাতে গেলে। দেশের বেকারত্ব ঘোচাতে গেলে এগুলোর প্রয়োজন হয়, শিল্প স্থাপনের প্রয়োজন হয়। আজ ১৩ বছর বাদে আমরা দেখছি স্বাস্থ্য দপ্তর-এর কি অবস্থা। একটা নব জাতককে হাসপাতালে কুকুরে ভক্ষণ করে গেল। আজকে ১৩ বছর পরেও স্বাস্থ্য দপ্তরের কল্যাণে ছাত্রের পায়ে গুলি লাগলে রক্তের অভাবে হাসপাতালে ছটফট করতে করতে মারা যায়। ১৩ বছর পরে আজকে আমরা দেখছি বস্তিবাসীদের উন্নয়নের টাকায় সরকার বাস কিনছেন। সি-আই-টি ইউ-এর সর্ব ভারতীয় নেতা জ্যোতিবাবুকে মালিক-শিল্পপতিরা কত তারিফ করছেন। তারা আজকে যথেষ্ট লক-আউট, লে-অফ করছেন। অথচ আমরা দেখেছি, তৎকালীন সি-আই-টি-ইউ-এর সহ সভাপতি জ্যোতিবাবু এই সমস্ত লক-আউট, লে-অফ-এর বিরুদ্ধে কত আওয়াজ তুলেছেন। শ্রমমন্ত্রী এখানে বসে আছেন। দিনের দিন আজকে এই সমস্ত যে লক-আউট এবং লে-অফ হচ্ছে তারজন্য ত্রিপক্ষীয় চুক্তিতে তাকে নিয়ে যাওয়া হচ্ছে। মালিকরা একদিকে বসছে, শ্রমিকরা আর একদিকে বসছে। মালিকরা পকেট থেকে কাগজ বার করে. বলছে পাঁচশ শ্রমিক কাজ করে, তারমধ্যে তিনশ জনকে ছাঁটাই করতে হব। মালিকপক্ষ বললেন আগে আমাদের ৩০০ জন কর্মচারীকে ছাঁটাই করতে দিন তবে কারখানার গেট খুলব। আপনাদের নেতারা সেইমতো মেনে নিলেন। শান্তি বাবু সেখানে গিয়ে তাদের মতামতে কোনও গর্জন করলেন না, মেনে নিলেন জ্যোতিবাবুও মেনে নিলেম কোনও গর্জন করলেন না। আজকে মালিকপক্ষ কর্মচারিদের পি এফের টাকা, ই.এস.আই.-য়ের টাকা

আত্মসাত করে দিচ্ছেন তার বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রী বা শ্রমমন্ত্রী একটা কথা বলছেন না। আজকে ১৩ বছর আপনাদের রাজত্ব চলছে, যারা এত শ্রমিক দরদি সেই শ্রমিকদের আজকে ভয়াবহ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে দিনের পর দিন। প্রায় ৩০ হাজার ছোট-বড় কারখানা আজ বন্ধ হয়ে গেছে। গতকাল দুরদর্শনে দেখলাম মাননীয় বিদ্যুৎ মন্ত্রী একটা সুইচ টিপে কোথায় কি একটা উদ্বোধন করলেন। আগে তো শুনলাম দুরদর্শন মানেই রাজীব দর্শন ছিল, এখন সেই দুরদর্শনে সর্বদা জ্যোতিবাবু থেকে শুরু করে কিরণময় নন্দকে পর্যন্ত বারেবারে দেখানো হচ্ছে। ৩-৪টে করে তাদের ছবি দেখানো হচ্ছে। তাছাড়া ভিপি তো আছেনই। আজকে বিদ্যুৎ একাট ভয়বাহ অবস্থায় এসে পৌছেছে। যখন মাননীয় মুখ্যমন্ত্রী গত ৫ বছর ধরে এই বিদ্যুৎ দপ্তর চালিয়েছেন তখন কারুর ক্ষমতা ছিল না কিছু বলার। তার বিরুদ্ধে আপনাদের কারুর ক্ষমতা ছিল কিছু বলার? এখন আপনি যতই ছোটাছুটি করুন না কেন, এর উন্নতি হঠাৎ করে করবেন কি করে? রাতারাতি তো আর সব ঠিক হয়ে যাবে না। সব তো শেষ করেই দিয়েছেন, তখন ক্ষমতা ছিল কি কিছু বলার? ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত জয়ের বৈপ্লবিক আনন্দেই তো সময় কাটিয়ে দিয়েছেন, বিদ্যুৎ নিয়ে চিন্তা করার সময় কোথায়? মাননীয় বিদ্যুৎমন্ত্রী এত বিদ্যুৎ দিচ্ছেন যে খোদ বিধানসভাতেই আলো নেই। এখানেই আলো নিভে যায়। এত টাকা খরচ করে আপনারা করবেন কি? আপনাদেরই শাসনকালের এই দীর্ঘ ১৩ বছরে মা-বোনেদের দেখিছি, যে কেরোসিন তেলের জন্য লাইন দিয়ে দাঁড়িয়ে থাকতে হচ্ছে। আপনাদেরই শাসনকালে এই ১৩ বছরে মাননীয় খাদ্যমন্ত্রী রেশনে কেন কিছু দিতে পারছেন না। হাওড়াতে রেশনে ভালো চাল নেই। মাননীয় খাদ্যমন্ত্রীর সেইদিকে দৃষ্টি দেবেন কি করে? তিনি তো বিধানসভাতে আসার প্রয়োজন মনে করেন না। কারণ তিনি তো এখন হাঙ্গেরীতে, সেখানের নির্বাচন চালাচ্ছেন। সেখানে নির্বাচনে কি করে রিগিং করা যায় সেই জিনিস তাদের শেখাচ্ছেন। স্যার, আমি তাই অর্থমন্ত্রীর কাছে দাবি করছি যে, আপনার প্রতিটি দপ্তরই তো ব্যর্থ এবং এই অপদার্থতা তো দিনের পর দিন বেড়েই চলেছে। অথচ আপনি প্রতি বছর কোটি কোটি টাকা এই দপ্তরগুলির জন্য চালছেন। আমি গ্র্যান্টস ইন এই বলেছিলাম যে আপনি যে এই দপ্তরের জন্য টাকা ঢেলে যাচ্ছেন, আপনি যেন লক্ষ্মীর ঝাঁপি নিয়ে বসে আছেন, টাকা ঢেলে যাচ্ছেন কিন্তু কাজগুলো হচ্ছে কিনা একটু পর্যালোচনা করুন। তারা ঠিকমতো কাজ করছে কিনা একটু দেখুন। এই টাকা তো আর গৌরি সেনের টাকা জনগণের টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনগণের কাছ থেকে ট্যাক্স নিয়ে আপনারা ছিনিমিনি খেলতে পারেন না। আজকে আপনার উপরে পশ্চিমবঙ্গের মানুষের ভরসা কমে গেছে, তাদের আর আস্থা নেই। আপনাকে অনুরোধ করছি আপনি দয়া করে মুখ দিয়ে একবার কো-অর্ডিনেশন কমিটিকে বলুন কাজ করতে। আপনার দপ্তরগুলি তো আজকে ব্যর্থ অপদার্থতার মধ্যে দিয়ে চলেছে। কিন্তু তবুও আপনার কিছু বলার নেই। আপনার হাতে ক্ষমতা থাকা সত্ত্বেও আপনি তা প্রয়োগ করতে পারবেন না কারণ কো-অর্ডিনেশন কমিটিই তো মন্ত্রীদের চালনা করছেন। এই কো-অর্ডিনশেন কমিটিকে ঠিকমতো পথে আনতে পারবেন না, কারণ আপনারা জানেন যে এরা না থাকলে ভোটার লিস্ট যে তৈরি হবে তাতে আর ভুতুরে ভোটার থাকবে না। এরা না হলে আপনারা ইলেকশন জিততে তো পারবেন না। আপনার ক্ষমতা নেই যে নন-গেজেটেড পুলিশের ধমক দেন। এই নন গেজেটেড পুলিশরাই তো ইলেকশন জোর করে বুথ আটকে রাখে। সুতরাং তাদের

চটালে তো আর নির্বাচনে দাঁড়ানো যাবে না। আপনাদের এই নন-গেজেটেড পুলিশ আর কো-অর্ডিনেশন কমিটি এই দুটোই সরকার চালাচ্ছে। আপনি তো অতি সজ্জন লোক, অত্যন্ত নামি লোক এবং শিক্ষিত ও একজন ভালো লোক কিন্তু আপনাকে কেন্দ্র করেও যে একথা আমাকে বলতে হচ্ছে যে আপনি সজ্জন ব্যক্তি জ্যোতিবাবুর কাছে অর্থমন্ত্রী হিসাবে আপনি তাকে খুশি করতে পারেন কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ আপনাকে নিয়ে খুশি নন, এতে আমি দুঃখিত। আপনার এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে জনগণকে পিছন থেকে চুরি মারতে পারব না বলে, তাই আপনার এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[10-40 — 10-50 A.M.]

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় অনুমোদনের জন্য প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানাচ্ছি। বর্তমান ভারতবর্ষে দীর্ঘ ৪০-৪২ বছর কংগ্রেসের অপশাসনের ফলে দেশের যে অর্থনৈতিক অবস্থা একদিকে বেকারি অন্যদিকে শিল্পে সঙ্কট এমতাবস্থায় পশ্চিমবাংলায় যে তার প্রভাব পড়বে না এটা কথা নয়, যেহেতু এটা অঙ্গ রাজ্য সেহেতু এটার প্রভাব পড়বে। এমতাবস্থায় আমাদের যে কাঠামো সেই কাঠামোর মধ্যে থেকে তিনি যে ব্যয় বরাদ্দ পেশ করছেন তাকে খুব সঠিকভাবেই এইজন্য অভিনন্দিত করছি। বিদ্যুৎ-এর ক্ষেত্রে মাননীয় বিরোধী দলের সদস্য অশোক বাবু বললেন বিদ্যুৎ-এর অবস্থা নাকি একেবারে ভেঙে পড়েছে, ইত্যাদি নানা কথা বললেন। কিন্তু তাকে স্মরণ করিয়ে দিতে চাই ওনারা ৭৪ সালে বিদ্যুতের ব্যাপারে বলেছিলেন প্রত্যেকটি গ্রামে, প্রত্যেকটি মৌজায় বিদ্যুতের আয়তন করা হয়ে গিয়েছে। কিন্তু দেখা যাচ্ছে একটি মৌজায় একটি খুঁটি বসিয়ে দিয়ে কাগজে কলমে বিদ্যুতের আয়তন ওনারা শেষ করে দিয়েছেন। আজকে বামফ্রন্ট সরকারকে নতুনভাবে বিদ্যুতের আয়তনকে প্রসারিত করার জন্য যে ব্যয় বরাদ্দ করতে হয়েছে সেটা হচ্ছে প্রায় ৩০ শতাংশ—তাকে আমি সমর্থন করছি। আজকে বিদ্যুতের চাহিদা সেই চাহিদা অপূরণীয়, তাকে মেটাতে গিয়ে দেখা যাচ্ছে বিদ্যুতের প্রসার ঘটানোর ফলে আজকে সেচ সেবিত এলাকায় জমির পরিমাণ বেড়ে গিয়েছে। ওনাদের আমলে কি অবস্থা কি? আজকে সেই জায়গাতে দেখা যাচ্ছে যে সেচের জমি ৪০ শতাংশ বৃদ্ধি পেয়েছে টোটাল আমরা আশা করছি আগামী বৎসর পর্যন্ত আরও ১০ শতাংশ জমিকে সেচের আওতাভুক্ত করা যাবে। আমরা গ্রামাঞ্চলে আরও লক্ষ্য করছি যে বেকার যুবকদের মধ্যে শিল্পোন্নতির ক্ষেত্রে ব্যাপক সারা পড়েছে এবং তারা ক্ষুদ্র ও কুটিরশিল্পের উপর প্রভাব বিস্তার করেছে যার ফলে আজকে গ্রামের অর্থনৈতিক কাঠামো একটা ভালো জায়গাতে এসেছে। ওনাদের আমলে সেটা ভেঙে পড়েছিল। তবে ওনারা বর্তমান বামফ্রন্ট সরকারের কার্যকালে যেভাবে শিল্প ক্ষেত্রে বিভিন্ন ক্ষেত্রে উন্নতি হয়েছে সেটাকে সহ্য করতে পারছে না? এই হচ্ছে অবস্থা। আজকে বিদ্যুতের ফলে গ্রামে বিশেষ করে যে সমস্ত সেচ এলাকায় ফসল হচ্ছে তার পরিসংখ্যানটা ওনাদেরকে বলা যেতে পারে। '৭৬ সাল পর্যন্ত আমাদের এখানে যা শস্য উৎপাদিত হয়েছিল—তার পরিমাণ কত ছিল—তার পরিমাণ খুব সামান্য বলা যেতে পারে ৭৬ হাজর মেট্রিক টন পর্যন্ত ছিল। অজকে '৯০ সালে সেখানে আমরা দাঁড়িয়েছে ১ লক্ষ ১৫ হাজার মেট্রিক টন। ফলে দেখা যাচ্ছে যে উৎপাদন বৃদ্ধি হয়েছে। এটা কিন্তু বসে বসে হয়নি।

বামফ্রন্ট সরকারের যে নিরলস কাজকর্ম চলছে তার ফলেই কিন্তু এটা সম্ভব হয়েছে। আমরা আশা করছি যে আমাদের রাজ্যে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা হতে গেলে যে পরিমাণ খাদ্য প্রয়োজন তা মোটামুটি বলা যেতে পারে ১লক্ষ ৩৫ হাজার মেট্রিক টন, এটা কিন্তু আমরা আশা করছি আগামী দিনে যেভাবে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে তাতে কাটিয়ে উঠতে পারব। ক্ষমতা যদি সর্বস্তরে সর্বভারতীয় ক্ষেত্রে যে সমস্ত সংস্থা আছে, অর্থাৎ উপর তলা থেকে নিচের তলা পর্যন্ত পৌঁছে দেওয়া হয় তাহলে কার ভিত্তিতে এটা সম্ভব হবে। আশা রাখছি, যে আগামী দিনে এটা করা যাবে। পাশাপাশি আর একটা বলতে চাই শিক্ষার ক্ষেত্রে ওনাদের আমলে যা ছিল সে প্রসঙ্গ বাদ দিচ্ছি। এমন কতকগুলি ব্যবস্থা ছিল, যে যারা আজকে ছাত্র-ছাত্রী, আজকে যারা পড়াশোনা করছেন তারা ভাবতে পারবেন না, কিন্তু বর্তমান বামফ্রন্ট সরকার, এবং বর্তমান অর্থমন্ত্রী যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন, যার ফলে যে সমস্ত শিক্ষক এবং কর্মচারিদের জন্য যে তৃতীয় বেতন কমিশনের সুপারিশ, সেই সুপারিশ কার্যকর করতে গিয়ে যে প্রায় ৭১৯ কোটি টাকার মতন প্রয়োজন এই ব্যাপার তিনি একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। তা ছাড়া আমি আশা রাখছি যে এটা কার্যকর হবে। এর পাশাপাশি আর একটা কথা বলতে চাই, একটা প্রস্তাব বিষয়টা হচ্ছে যে আমাদের এই কাজকে, বিশেষ করে পেনশনের ক্ষেত্রে একটা যে সঙ্কট হয়েছে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী ঘোষণা করেছেন। কিন্তু এটাকে যদি দ্রুততার সঙ্গে সম্পন্ন করতে হয়ে তাহলে যথেষ্ট উদ্যোগের দরকার। এতে অনেক শিক্ষক এবং কর্মচারী উপকৃত হবেন। কিন্তু এক শ্রেণীর সরকারি কর্মচারীর কাজের গাফিলতিতে বা শিথিলতার ফলে এই কাজগুলি দ্রুততার সঙ্গে সম্পন্ন করা যাচ্ছে না। এই ব্যাপারে বিশেষভাবে নজর দেওয়া দরকার। আর একটা বিষয় হচ্ছে, এই ব্যাপারে একটা বিশেষ সেলের দলকার আছে। যাতে এর সুফল আরও তাড়াতাড়ি পাওয়া যায়। আর একটা ব্যাপার হচ্ছে যে, আজকে বেকার সমস্যা সমাধানের জন্য এবং পাশাপাশি যে কুটিরশিল্প আছে, তার বিকাশ ঘটানোর জন্য ব্যাঙ্কের মাধ্যমে যে ঋণ দেওয়া হয় বা ঋণ পাওয়া যায় সেই ঋণের ক্ষেত্রে আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে, ব্যাঙ্ক কতৃপক্ষর কাছে প্রচন্ডভাবে বেকার যুবক, যুবতীদের হয়রানি হতে হয়। এর জন্য আমি এই ক্ষেত্রে একটি সেল গঠনের প্রস্তাব রাখছি। মাননীয় সদস্য অশোকবাবু বলে গেলেন একের পর এক। এই সম্পর্কে কোনও কথা তার আলোচনার মাধ্যমে বা তার বক্তব্যের মধ্যে শুনতে পেলাম না। তিনি প্রথম কথা বলেছেন বা সমালোচনা করেছেন পরিবহনের ক্ষেত্রে, স্বাস্থ্যের ব্যাপারে বলেছেন, বিভিন্ন বিষয়ে বলেছেন খাদ্যের ব্যাপারেও বলেছেন। ওনাদের একটা কথা স্মরণ রাখা দরকার, আমি যদি খাদ্যের কথাটা বলি তাহলে তো বলতে হয় যে, এই ব্যবস্থাটাতো আপনারাই করে রেখে গেছেন। এই ব্যবস্থার মধ্যে অন্য কিছু ভাবলে তো সেটা সম্ভব নয়। আগে আমরা দেখেছি যে, আগে মানুষকে মাইলো খেয়ে থাকতে হত। উনি খালি একটা হাওড়ার উদাহরণ দিলেন। উনি যদি গ্রামে যান তাহলে দেখতে পাবেন যে আজকে যারা নিচুতলার মানুষ তাদের অর্থনৈতিক বুনিয়াদ, শিক্ষা যথেষ্ট এখন বলতে পারি। তাদের অর্থনৈতিক অবস্থা এমন জায়গায় এসেছে বলে কমপক্ষে তার দুইবেলা মোটা ভাত, মোটা কাপড় পরে তারা জীবনযাত্রা অতিবাহিত করতে পারছেন। এটা ওনাদের খুব খারাপ লাগছে। ওরা কখনও এই শ্রেণীর মানুষের সঙ্গে ঘোরাফেলা করেন নি, ওরা যে শ্রেণীর সঙ্গে রাজনীতি করেন সেই শ্রেণীর দৃষ্টিভঙ্গির সঙ্গে এই শ্রেণীর দৃষ্টিভঙ্গির সঙ্গে মেলানো অনেক

[10-50 — 11-00 A.M.]

শক্ত এবং অনেক তফাত। সেজন্য এই শ্রেণীর অর্থনৈতিক উন্নতি হোক এটা ওরা কখনও চায় না। আজকে পুলিশ গণতান্ত্রিক এক আন্দোলন করবার অধিকার পেয়েছে। আগে পুলিশ অনেক অত্যাচার নির্যাতন করত এবং যারা এই গণতান্ত্রিক আন্দোলন অংশ নিতেন তাদের কে জেলেতে নিয়ে গিয়ে অত্যাচার করত। যে কোনও মানুষকে যখন তখন ধরে নিয়ে গিয়ে অ্যারেস্ট করে হ্যারাশড করত। আজকে দু-একটা ছোট খাটো সেটা তো ওরা করবেনই। পুলিশ খাতে ব্যয় বৃদ্ধির কথা বলা হয়েছে। এটা খুব অবাস্তব জিনিস নয়। কারণ, ওরা যে সময় শাসন ক্ষমতায় ছিলেন তখন তাদের কত বেতন ছিল? মাস্টার মশাই বা সরকারি কর্মচারিদের ক্ষেত্রে এই বেতনের ব্যাপারে একটা বিরাট পরিবর্তন আনা হয়েছে। আগে একজন মাস্টার মশাই বিশেষ করে প্রাইমারি মাধ্যমিক শিক্ষক তার নিত্য প্রয়োজনীয় জিনিস সামান্য একটু তেল বা নুন আনতে গেলে মুদির দোকানদার তাদের কোনও ধার দিতে চাইত না, নাক সিঁটকাতো। আর আজকে এই মাস্টার মশাইরা সুস্থ্যভাবে জীবন যাপন করছেন। তারা মাসটি গেলেই বেতন পাচ্ছেন। সেই রকম পুলিশ কর্মচারিদের ক্ষেত্রেও ওরা ঘুস এবং দুর্নীতির মাধ্যমে জীবন যাপন করার পন্থা তৈরি করে গিয়েছিলেন। যুগ যুগ ধরে এই পুলিশ কর্মচারিরা সাধারণ মানুষের উপর অত্যাচার করে এসেছে। মধ্যবিত্ত মানুষের কাছ থেকে তাদের পাওনা গন্ডা জোর করে আদায় করতেন। আজকে সেই কাজ হচ্ছে না। তার ফলে আজকে এই ধরনের কথা বার্তা তো বলবেনই—তাই সংগত কারণেই পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধির কথা বলা হয়েছে। এটা কোনও একটা শ্রেণীর জন্য নয়, সামগ্রিক ভাবেই করা হয়েছে। এমনি করে আমরা স্বাস্থ্য, রাস্তা ঘাটের কথা বলতে পারি। ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার ফলে গ্রামবাংলার রাস্তা ঘাটের অনেক পরিবর্তন হয়েছে। বামফ্রন্ট সরকার আসার আগে পর্যন্ত আমরা গ্রামবাংলায় দেখেছি বর্ষাকালে এক গ্রাম থেকে আর এক গ্রামে যেতে গেল জামা কাপড় খুলে গামছা পরে যেতে হত। শুধু বর্ষাকালেই নয়, অন্য সময়ও এই রকম করতে হত। আর আজকে সেই সমস্ত জায়গায় পঞ্চায়েতের মাধ্যমে রাস্তা ঘাট (পাকা) তৈরি হয়েছে মাননীয় অর্থমন্ত্রী পঞ্চায়েত ইত্যাদি যে সমস্ত স্বয়ং শাসিত সংস্থা আছে তাদের মাধ্যমে ৫০ শতাংশ টাকা খরচের ব্যবস্থা করেছেন। তার ফলেই রাস্তা ঘাটের অবস্থা এত ভালো হয়েছে। অনেক জায়গায় পিচের রাস্তা হয়েছে, কোথাও কোথাও মোড়ামের রাস্তা হয়েছে। এই ভালো কাজগুলি ওরা দেখতে পাবেন না। কারণ ওরা যে শ্রেণী স্বার্থ রক্ষা করেন তাতে এই কথা বলতে ওদের বাধে না। আগে মুষ্টিমেয় কয়েকটি ব্যক্তি ভালো ভাবে জীবন যাপন করতেন, আর এখন ওরা সুস্থভাবে জীবন যাপন করছেন, তাতে এই কথা বলতে ওদের বাধবেই। পঞ্চায়েতের মাধ্যমে ভালো কাজের ব্যবস্থা করেছেন এবং ব্লক স্তর এবং জেলা স্তর পর্যন্ত দ্রুত পরিকল্পনা অনুমোদিত হয়ে কার্যকর হয়ে যাচ্ছে। সেখানে বিলম্বিত হচ্ছে না। কিন্তু সেখানে সামান্য কিছু পরিকাঠামোগত সমস্যা থেকে গেছে। এই পরিকাঠামোর ক্ষেত্রে একটা দুর্বলতা থেকে গেছে। রাস্তা নির্মাণ করতে গেলে রোলারের প্রয়োজন হয়। প্রয়োজন মতো রোলার সেখানে পাওয়া যাচ্ছে না। এই দিকটায় যাতে উন্নতি হয় সেটা আপনি একটু দেখবেন। পঞ্চায়েত ব্যবস্থাকে আরও উন্নত করার কথা আমি আগেই বলেছি। আর সামান্য কিছু ত্রুটি বিচ্যুতি এই ক্ষেত্রে আছে, সেটা দূর করতে হবে। এটা আপনি একটু গুরুত্ব দিয়ে ভাবলেন। এই কথা বলে আমি পুনরায় মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ অনুমোদনের প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের সামনে ১৮৪৯ কোটি ৮৯ লক্ষ ৬১ হাজার টাকার অ্যাপ্রোপ্রিয়েশনের দাবি পেশ করেছেন। অ্যাপ্রোপ্রিয়েশনের দাবি পেশ করতে গিয়ে তিনি তার কারণ রিজিনসে উল্লেখ করছেন Under the constitution of India no money can be withdrawn from the Consolidated Fund of West Bengal except in accordance with an appropriation made by law স্বভাবতই আমি জানি যে অ্যাপ্রোপ্রিয়েশনের ক্ষেত্রে বাজেট বক্তৃতার পর খুব বলার একটা অবকাশ থাকে না। তা সত্ত্বেও বাজেটের আলোচনার সময় আমরা এমন কিছু বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যাতে আমাদের একটা প্রত্যাশা ছিল যে সে সম্পর্কে পরিষ্কার এবং সুস্পষ্ট উত্তর আপনার জবাবি ভাষণে আপনি দেবেন। কিন্তু আপনার জবাবি ভাষণে যে কোনও কারণেই হোক আপনি সেই উত্তরগুলি এড়িয়ে গিয়েছেন। গতকালের কথার পুনরাবৃত্তি করে আগে আমি দুটি ছোট্ট বিষয় আপনার কাছে উত্থাপন করব। কেন্দ্রীয় বাজেটে পেট্রোল, ডিজেল, লোহা এবং ইস্পাতের মূল্যবৃদ্ধির পর রাজ্যের মুখ্যমন্ত্রী—জ্যোতিবাবু কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে জ্যোতিবাবু চিঠিতে উল্লেখ করেছিলেন যে এই মূল্যবৃদ্ধিগুলি পুনর্বিবেচনা করা হোক, এর দাম কমানো হোক। কিন্তু আজকে আমরা তো দাঁড়িয়ে অভিযোগ করছি যে, যে অভিযোগ আমি কালকে করেছি আপনার কাছে তার জবাব পাইনি। মুখ্যমন্ত্রীর সেই চিঠি, এটা আমি বলছি, Not acknowledged not responded, not honoured, and ignored. কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে রাজ্যের মুখ্যমন্ত্রী—আপনাদের সমর্থনে যখন কেন্দ্রীয় সরকার টিকে আছেন তখন মুখ্যমন্ত্রী যখন কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে একটা চিঠি লেখেন সেই চিঠি কেন ডিসঅনার্ড হবে, কেন ইগনোর্ড হবে এই প্রশ্ন কালকে রাখা সত্ত্বেও আমাদের প্রত্যাশা ছিল সে সম্পর্কে আপনি আলোকপাত কববেন। কারণ মুখ্যমন্ত্রী যে চিঠি কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে লিখেছিলেন সেটা সারা ভারতবর্ষব্যাপী প্রচারিত হয়েছিল। মানুষের প্রত্যাশা ছিল যে, যেহেতু আপনাদের সমর্থনে কেন্দ্রীয় সরকারের অস্তিত্ব নির্ভরশীল তাই মুখ্যমন্ত্রীর সেই চিঠির যথাযথ গুরুত্ব এবং মর্যাদা কেন্দ্রীয় সরকার দেবেন। কিন্তু আমরা দেখছি সেই চিঠিকে সম্ভবত ওয়েস্ট পেপার বক্সে ফেলে দেবার মতন গুরুত্ব কেন্দ্রীয় সরকার দিয়েছেন—পেট্রোল, ডিজেল, লোহা ইস্পাতের ক্ষেত্রে কোনও ছাড় কেন্দ্রীয় সরকার আপনাদের মুখ্যমন্ত্রীর বক্তব্যের পরিপ্রেক্ষিতে দেয় নি। আরও ৪টি বিষয়ে আমি আপনার কাছে অত্যন্ত সুস্পষ্টভাবে প্রশ্ন রেখেছিলাম—কৃষিঋণ মুকুব সম্পর্কে রাজ্য সরকার কি ভাবছেন আপনি বাজেট বক্তৃতার জবাবি ভাষণে সে বিষয়টা এড়িয়ে গিয়েছেন। আপনার কাছে ৪টি বিষয় সুস্পষ্টভাবে আমাদের দলের পক্ষ থেকে প্রশ্ন রাখা হয়েছিল—কৃষিঋণ মুকুবের ব্যাপারে সরকারি সিদ্ধান্ত কি? আপনি এ বিষয়টা সম্পূর্ণ এড়িয়ে গিয়েছেন। তারপর ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে সরবরাহ করার প্রশ্নে আপনি কোনও কথা আপনার জবাবি ভাষণে রাখেন নি। কংগ্রেস দলের পক্ষ থেকে যে কথাটি আপনার কাছে রেখেছিলাম সে সম্পর্কে আপনি কোনও আলোকপাত করেন নি। তারপর মাসূল সমীকরণ নীতি সম্পর্কে সরকারি সিদ্ধান্ত আপনি এই সভায় ঘোষণা করেন নি। তা ছাড়া সংবিধান কাজের অধিকারের স্বীকৃতিতে যে আন্দোলন বামপন্থী ছাত্রযুবা করছেন, যে প্রশ্নে সমাবেশ করছেন সংবিধানে সেই কাজের অধিকার সম্পর্কে রাজ্যের অর্থমন্ত্রী হিসাবে আপনাদের চিন্তাধারা কি সে সম্পর্কে কোনও বক্তব্য

[11-00 — 11-10 A.M.]

আপনারা উপস্থিত করেন নি। আমি আশা করব এই বিষয়গুলি সম্পর্কে আপনি আমাদের অবহিত করবেন। অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সমর্থন চাওয়ার আগে আমাদের প্রশ্নগুলি সম্পর্কে যদি আপনাদের তরফ থেকে সুস্পষ্টভাবে বক্তব্য রাখা না হয় তাহলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা আমাদের করতেই হবে। আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে রাজ্যের মোট পরিকল্পনা বাজেটে জেলাগুলিকে এইভাবে অর্থ বরাদ্দ করা হয়েছে ১৯৮৬-৮৭ সালে ছিল ২৬ শতাংশ, ১৯৮৭-৮৮ সালে হয়েছে ৪০ শতাংশ, ১৯৮৮-৮৯ সালে ৪৪ শতাংশ, ১৯৮৯-৯০ সালে হয়েছে ৪৭ শতাংশ এবং এবারে ১৯৯০-৯১ সালে কথা বলেছেন যে আশা করা যাচ্ছে ৫০ শতাংশ ছাড়িয়ে যাবে। প্ল্যান এস্টিমেট যে বরাদ্দ অর্থ তার ৫০ ভাগ অর্থ খরচ হবে গ্রামের মাধ্যমে। আমরা জানতে চাচ্ছি এই যে বিপুল অর্থ খরচ হবে তার জন্য আপনার কি এক্সপারটাইজ আছে, কি ট্রেনিংয়ের ব্যবস্থা আছে, আপনার কি ইঞ্জিনিয়ার আছে? এই যে প্ল্যান এক্সপেন্ডিচারে ৫০ পারসেন্ট খরচ করবেন বলেছেন, তা করতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন, যে এক্সপারটাইজ থাকা প্রয়োজন, যে ইঞ্জিনিয়ার থাকা প্রয়োজন সেটা আপনার আছে কি না? যদি এগুলি না থাকে তাহলে আপনি কিসের ভিত্তিতে এত বরাদ্দের কথা ঘোষণা করছেন, সে সম্পর্কে আপনার কাছে আমরা জানতে চাচ্ছি। আপনি আর একটা বিষয়ে খুব গালভরা কথা ভীষণভাবে বলে থাকেন যে পশ্চিমবঙ্গে স্মল স্কেল সেভিংস-এর ক্ষেত্রে কি ভাবে রেকর্ড স্থাপন করেছেন। পশ্চিমবঙ্গে ভারতবর্ষের মধ্যে প্রথম হয়েছে। আমরা জানি পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে প্রথম হয়েছে কিনা। আমি আপনাকে ইকনমিক রিভিউয়ের ২৭ পাতা খুলে দেখার জন্য অনুরোধ করব। সেখানে স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিকসে আছে তাতে আপনি দেখবেন যে Net collection from small savings in West Bengal and India. তাতে পরিষ্কার ভাবে দেখা যাচ্ছে যে ১৯৭৫-৭৬ সালে ওয়েস্ট বেঙ্গল কালেকশন অ্যাজ পারসেন্টেজ টু অল ইন্ডিয়া হচ্ছে ১৬.৮৫। ১৯৮৮-৮৯ সালে হয়েছে ১২.৩৩ পারসেন্ট। আপনি প্রথম হয়েছেন বলে দাবি করেছেন কিন্তু অল ইন্ডিয়া পারসেন্টেজে ওয়েস্ট বেঙ্গলের কালেকশন কি প্রচন্ড পরিমাণে ১৯৭৫-৭৬ সালে কিম্বা ১৯৭৭-৭৮ সালে থেকে নেমে এসেছে। আপনারা ক্ষমতা দখল করার পরে ওয়েস্ট বেঙ্গল কালেকশন অ্যাজ পারসেন্টেজ টু স্মল সেভিংস ১৬.৮৫, তারপরে ১৬.০৯ এবং তার থেকেও নেমে এসেছে ১৯৮৮-৮৯ এর পারফরম্যান্স এবং সেখানে দেখা যাচ্ছে ১২.৩০ পারসেন্ট। অর্থাৎ আপনি স্মল সেভিংস-এর ক্ষেত্রে যে কৃতিত্বের দাবি করেছেন যে প্রথম হয়েছেন কিন্তু আপনার পারফরম্যান্স-এতে সেই কৃতিত্বের দাবি করতে পারেন নি, ক্রমাগত শতকরা হারে সেটা কমে এসেছে। আপনি এখানে প্রচন্ড ভাবে ব্যর্থ হয়েছেন। স্মল সেভিংসের ক্ষেত্রে ভারতবর্ষে প্রথম হয়েছেন বলে যে কৃতিত্বের দাবি করেছেন কিন্তু আসলে আপনি অনেক ক্ষেত্রে পিছিয়ে আছেন।

তারপরে ইকনমিক রিভিউয়ের পেজ ২০৯ থেকে ২১৩ দেখুন। পশ্চিমবাংলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ করা হয়েছে ৬৫ পারসেন্ট। আর অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৭৮ পারসেন্ট। সেক্ষেত্রে আপনার ভূমিকা কি? ভারতবর্ষের মধ্যে গুজরাট, হরিয়ানা, হিমাচল প্রদেশ, কর্ণাটক, কেরল, মহারাষ্ট্র, পাঞ্জাব, তামিলনাড়ুতে ১০০ পারসেন্ট। ইলেকট্রিফায়েড হয়ে গেছে। সেখানে

পশ্চিমবঙ্গে হয়েছে ৬৫ পারসেন্ট। ভারতবর্ষের অ্যাভারেজ হচ্ছে শতকরা ৭৮ পারসেন্ট এক্ষেত্রেও আপনি অনেক পিছিয়ে আছেন। সেই কারণে গ্রামীণ বৈদ্যুতিকরণের প্রশ্নেও আপনার সরকারের ব্যর্থতার কথা এখানে আমরা আলোচনা করতে পারি। গত দিন তিনেক আগে একটা খবরে যা দেখেছি তাতে আছে, Real Rise in Agricultural Wages Extremely Low'-A recent study by the PHD Chamber of Commerce and Industry reveals that though there has been a wide variation in agriculture money wages during the last 15 years amongst State, the rate of increase has been high in all States. The lowest rise in money wage rates (male workers) amongst States mentioned in the PHD study is in West Bengal at 7.1%' ভারতবর্ষের অন্যান্য রাজ্যের একটা হিসাব দিয়েছে। সেখানে বলেছে "According to the survey, the increase in money wage rates (male workers) in agricultural during 1970-71 to 1984, in Andhra Pradesh was 10.1%, Assam 8.8%, Bihar, 9.9%, Gujarat 10.6%, Hariyana 7.9%, Himachal Pradesh 8.3%, Karnataka 8.1%, Kerala 9.7%, Madhya Pradesh 10.3%, Maharashtra 8.9%, Orissa 10.1%, Punjab 7.7%, Rajastan 9.2%, Tamil Nadu 9.3%, Uttar Pradesh 10.2%. West Bengal 7.1% সর্বক্ষেত্রে হাই। সেখানে পশ্চিমবঙ্গ এসেছে ৭.১ পারসেন্ট। মেল ওয়ার্কারদের ওয়েজের ক্ষেত্রে আজকে ভারতবর্ষে পশ্চিমবাংলার অবস্থা সবচেয়ে নিচে। এই সম্পর্কে আপনার মতামত আজকে নিশ্চয়ই আমরা পাব। আপনি যেখানে অ্যাডিশনাল রিসোর্স টাকা আদায় করতে পারেন টুরিজম থেকে, সেই টুরিজম এর ব্যর্থতা, ১৩৭ নং পাতায় আপনি উল্লেখ করেছেন। যা আমাদের ১৯৮৫ সালে টুরিস্ট লজ ছিল ৪৪টা, ১৯৮৮ সালে টুরিস্ট লজ হয়েছে ৬৮টা। কিন্তু দেখা যাচ্ছে টুরিস্ট আসার সংখ্যা টুরিস্ট লজগুলোতে কমে যাচ্ছে। অর্থাৎ ১৯৮৫ সালে টুরিস্ট এসেছিল পশ্চিমবাংলায় ১ লক্ষ ৪৮ হাজার ৩৫৯ জন, ১৯৮৮ সালে বলছেন ১ লক্ষ ৪১ হাজার, অর্থাৎ কমছে, অথচ বিদেশি টুরিস্ট পশ্চিমবাংলায় আসা বেড়ে যাচ্ছে। কিন্তু টুরিস্টি লজগুলোতে হার কমে যাচ্ছে, ১৭ পারসেন্ট। টুরিস্ট লজগুলো যেখান থেকে আপনি আরও কিছু আকর্ষণীয় করে তোলবার ক্ষেত্রে টুরিস্ট লজগুলোর মাধ্যমে যদি আরও কিছু অর্থ সংগ্রহের সুযোগ থেকে থাকে, সেদিকে আপনি নজর দেবেন। এটা নিশ্চয়ই আমরা আশা করব। ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের কথা বলি, অর্থাৎ যারা এক লক্ষ টাকা এক বছরে—অর্থাৎ কিছু কম টাকা, অর্থ কিছু ওয়েস্ট বেঙ্গল ফাইনান্সিয়াল কর্পোরেশন থেকে পাচ্ছে, তারা টাকা পাচ্ছে না। ইস্টার্ন বিস্কুট কোম্পানি, নর্থ ইস্টার্ন বিস্কুট কোম্পানি পেয়ে যাচ্ছে ২৫ লক্ষ, ৩০ লক্ষ করে টাকা, এক একটা বিস্কুট কোম্পানির পেয়ে যাচ্ছে। ওয়েস্ট বেঙ্গল ফাইনান্সিয়াল কর্পোরেশন অত্যন্ত তৎপরতার সঙ্গে, দ্রুততার সঙ্গে টাকা দিচ্ছে। এমন কিছু ক্ষেত্রে , টাকা পয়সার ক্ষেত্রে এখানে কিছু ত্রুটি বিচ্যুতির ব্যাপারগুলো আমরা দেখতে পাচ্ছি সেই সম্পর্কে আমাদের প্রতিবাদ করতে হবে এবং নিশ্চয়ই আমরা এটা মনে করব যে এইগুলো নিয়ে আপনার মতামত আমরা পাব। আজকে আপনার বাজেট বক্তৃতায় মডার্নাইজেশন অব ফায়ার বিগ্রেড সম্পর্কে আপনি কিছু বলেছেন। ফায়ার বিগ্রেড সম্পর্কে, আপনি নিশ্চয়ই খবর পেয়েছেন যে জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশন এর মাধ্যমে পাঁচ বছরে ২৫ কোটি টাকা বরাদ্দ করেছেন, এই টাকাকে নিয়ে। কলকাতা শহরে একটা towering

inferno হয়ে গেছে, জতুগৃহ হয়ে গেছে। এই সম্পর্কে বাজেটে সুনির্দিষ্ট প্রস্তাব থাকা উচিত ছিল। গঙ্গা ভাঙ্গন, এই সম্পর্কে গোটা ব্যাপারটা দপ্তরের বাজেটের উপর ছেড়ে দিলে চলবে না। মূল বাজেটের মধ্যে বিষয়টাকে নিয়ে এসে এই সম্পর্কে মানুষকে ওয়াকিবহাল করতে হবে, এর গুরুত্ব কতখানি। আজকে এই বিষয়গুলো আপনাকে দৃষ্টি আকর্ষণ করতে হচ্ছে, তার কারণ এইগুলো সবগুলো গুরুত্বপূর্ণ বিষয়, এইগুলো সম্পর্কে আপনি সুনির্দিষ্ট মতামত না দিলে, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করার কোনও প্রশ্ন আসেনা। এইগুলো সম্পর্কে আপনি আপনার মতামত ব্যক্ত করবেন। বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে পশ্চিমবাংলার শিক্ষিত বেকারদের চাকরি আপনাদের আমলে অত্যন্ত কম পারসেন্টেজ হয়েছে। মাত্র শতকরা ২ পারসেন্ট, এই সম্পর্কে বেকার সমস্যা সমাধানে আপনার কিছু সুনির্দিষ্ট প্রস্তাব থাকা উচিত ছিল, এই সমস্ত বিষয়গুলো পুনর্বিবেচনা করে অ্যাপ্রোপ্রিয়েশনের যে প্রস্তাব এখানে রেখেছেন, আমরা তার বিরোধিতা করছি এবং আমরা মনে করি এই সবগুলো বিষয়ে আপনি আপনার সুনির্দিষ্ট মতামত আমাদের সামনে রাখবেন।

[11-10 — 11-20 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ এবং দেশের সর্বত্র একটা ঝোড়ো হাওয়া বইছে এবং এই ঝোড়ো হাওয়ার বহুদিনের ধ্যান ধারণা এবং বহুদিনের লালিত এবং পরিপোশিত প্রত্যয়গুলো হারিয়ে গেছে। এই অবস্থার মধ্যে আমাদের অর্থমন্ত্রী, তার অর্থনৈতিক দর্শনের একটা স্থির বিন্দুতে নিষ্কম্প, নিস্প্রভ ভাবে দাঁড়িয়ে রয়েছেন, এটা খুব কৃতিত্বের বিষয়। শুধু এই বছর নয়, পরপর কয়েকটি বছর তিনি ঘাটতি শূন্য বাজেট পেশ করলেন। এখানে বিরোধী পক্ষের সদস্যরা হয়তো বলতে পারেন কি লাভ হল? আমরাও চিন্তা করতে পারি কি লাভ হল? লাভ হয়েছে এই , প্রথমত আমাদের পশ্চিমবঙ্গের উপর যেসব বাড়তি বোঝা ছিল সেগুলি কমে গেছে, দ্বিতীয়ত আমাদের পরিকল্পনার আয়তন বৃদ্ধি হয়েছে, তৃতীয়ত আমাদের শাসন-ব্যবস্থা এবং আয়তন এটাকে আমরা বিকেন্দ্রীকরণ করতে পেরেছি, চতুর্থত কোনও ওভারড্রাফ্‌ট নেই। এই ৪টি কারণে বাজেট যদি স্থির বিন্দুতে থাকে, যদি জিরো ডেফিসিটি বাজেট হয় তাতে আপত্তির কোনও কারণ নেই। গতকাল আমাদের বন্ধু শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় অনেক এক্সপ্লেন করেছেন। তিনি অর্থনীতির একজন ছাত্র ছিলেন। অনেকে হয়তো তাকে আইনজ্ঞ হিসাবে জানেন, কিন্তু আমি তো জানি, বহু সময়ে অর্থনীতির বহু প্রশ্ন নিয়ে তার সঙ্গে আমার আলোচনা হয়েছে, আমি তা শুনে বিস্মিত হয়েছি তার পড়াশুনার ব্যাপার দেখে। তিনি কালকে কেরল এবং বোম্বে প্রভৃতি জায়গার ট্যাক্সেশন নীতির কথা বলেছেন। বাজেটের এই জিনিসটা হচ্ছে কানন্স অফ ট্যাক্সেশন ট্যাক্স কিভাবে চলবে, ট্যাক্স কিভাবে ধার্য হবে সেই ব্যাপারে সবচেয়ে বড় কৃতিত্বে হচ্ছে অসীমবাবু। তিনি এবার ২৫ কোটি ৬২ লক্ষ টাকার ট্যাক্স ধার্য করেছেন এবং এটা সাধারণ মানুষের উপর পড়েনি। আমি আরও খুশি হতাম তিনি যদি আলমারি এবং বোতলের উপর ট্যাক্স চাপাতেন এবং সাধারণ মানুষও আরও খুশি হতে পারতেন। কাজেই অসীমবাবুর এই যে ট্যাক্সেশন পলিসি এবং তার যে বাজেট তা খুবই যুক্তিসঙ্গত এবং খুব ভালো হয়েছে। এই প্রসঙ্গে আমি দু-চারটি কথা বলব। আজকে বিদ্যুতের ব্যাপারে মাক্সিমাম কোটি টাকা স্যাংশন করা হয়েছে। বিদ্যুতের দরকার, বিদ্যুত না হলে কি শিল্প, কি সংস্কৃতি, কি চাষবাস

কোনওটাই হতে পারে না। কিন্তু একটা ব্যাপার, বিদ্যুত সম্পর্কে যে রিপোর্ট অ্যাসেম্বলী কমিটি পাস করেছেন এবং প্লেস করেছেন সেখানে অনেকগুলি রেকমেনডেশন আছে, যে রেকমেনডেশনটা শুধু এই কমিটির রিপোর্ট নয়, প্রত্যেকটা এম.এল.এ. প্রত্যেকটা মানুষ জানেন যে ফার্স্ট রেকমেনডেশন ওভার হোলিং অফ দি ইউনিট এগুলি ঠিক সময়ে হয় না। প্রায়ই দেখি, কি কোলাঘাট, কি সাঁওতালডিহি এমনকি ছোটখাট যেসব মেশিনগুলি আছে সেগুলির ওভারহোলিং হয়না। এগুলি ইন টাইম ওভারহোলিং দরকার যেটা এই কমিটির রিপোর্টে প্লেস করা হয়েছে। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, জেনারেশন বেড়েছে, এটা সত্যি কথা যে জেনারেশন বেড়েছে, কিন্তু সাপ্লাই কম হচ্ছে। এরজন্য অনেক পয়েন্ট আছে। সাপ্লাই দিতে গেলে তারজন্য বিভিন্ন লাইন দরকার। সেখানে কর্মী পাওয়া যায় না, সুপারভাইসরি স্টাফ-এর গাফিলতি, তারা কাজকর্ম করছেন না, ট্রান্সমিশন লস্ হচ্ছে এইসব কারণে বিদ্যুৎ বিপর্যয়ের মধ্যে চলছে। দ্বিতীয় ব্যাপার যেটা কমিটির সাংঘাতিক রিপোর্ট, আমি এ ব্যাপারে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, দ্যাট that a costly machine valuing at Rs. 4 crores 41 lakhs which was purchased for smooth and prompt running of the handling system, unfortunately, ৪ কোটি ৪৪ লক্ষ টাকার যে মেশিন কেনা হল সেই মেশিন পড়ে আছে। আমরা প্রতিনিয়ত দেখছি শুধু এ ব্যাপারে নয়—দামি দামি মেশিন কেনা হচেছ অথচ পড়ে আছে, বৃষ্টির জলে ভিজছে, সেইসব মেশিনগুলির উপর কোনও শেড নেই। কাজেই যখন ম্যাক্সিমাম টাকা বিদ্যুতের জন্য খরচ হচ্ছে—আমি বিদ্যুৎ মন্ত্রী মহাশয় কাজেই কে অনুরোধ করব এই যে অপচয়, মেটেরিয়ালসের অপচয়টির দিকে ভবিষ্যতে দৃষ্টি দেবেন। দ্বিতীয়ত ব্যাপার যে সি.এম.ডি.এ. ওয়ার্ক, সি.এম.ডি.এ. যখন আরম্ভ হয়েছিল এদের ওয়ার্ক প্রশংসয়ী ছিল, আমরা অনেক সময় বলতাম যে সি.এম.ডি.এ. কে দিয়ে কাজ করানো হোক, কিন্তু এখন সি.এম.ডি.এ.র সে মেশিনারি নেই। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সি.এম.ডি.এ.র কাজে বহু গাফিলতি এবং বহু অকর্মন্যতা দেখা দিয়েছে। আমাদের হাওড়া ট্রিটমেন্ট প্ল্যান্টের জন্য সেখানে একবার বললেন যে ২০০ একর জমি দরকার, ২০০ একর জমি দেওয়া হল, এখন বলছেন না ২০০ একরের দরকার নেই, ৫০ একর ছেড়ে দাও। কাজেই এখন জমি ফেরত দেওয়া, এবং সেই টাকা ফেরত নেওয়া ইত্যাদি গভর্নমেন্টের বহু টাকা খরচা হয়ে যাবে। কাজেই সি.এম.ডি.এ. ওয়ার্ক নিয়ে আজকে বিভিন্ন রকম সমালোচনা হচ্ছে। কাজেই আজকে সি.এম.ডি.এ.র মন্ত্রী মহাশয় যিনি চার্জে আছেন তার কাছে অনুরোধ করব যে এটা তিনি ভালো করে দেখবেন। তৃতীয়ত হেল্‌থ মিনিস্টারের কাছে অনুরোধ করব, যদিও হেল্‌থ স্যাংশন অত্যন্ত কম মাত্র ২ পারসেন্ট তবুও অনুরোধ করব যে দৃষ্টিভঙ্গিটা একটু পালটান। আমাদের দেশের কবিরাজি চিকিৎসা আমরা আশা করেছিলাম যে স্বাধীনতার পরে এই কবিরাজি চিকিৎসার সুযোগ আমরা পাব। এই কবিরাজি বহু প্রাচীন। সারা বিশ্বে যখন মানুষ মেডিক্যাল সায়েন্স কি তা জানত না তখন এই কবিরাজি সিস্টেম ছিল। চরক, শুশ্রু এদের হাত দিয়ে তখন আরব, ইটালি, ইংলন্ড সেখানকার লোকেরা নিয়ে গেছে। কবিরাজি সিস্টেম এই রকম উন্নত হলে আরও ভালো হবে এবং আমাদের দেশের অনেক ফরেন মানী আর্ন করবে। আর একটা কথা হোমিওপ্যাথি কলেজগুলির মধ্যে—এবারে কাগজে দেখছিলাম ৪টি হোমিওপ্যাথি কলেজের মধ্যে মাত্র একটিকে রেকগনিশন দেওয়া হবে, আমি অনুরোধ করব অন্তত দুটি হোমিওপ্যাথি কলেজকে রেকগনিশন দিন, হোমিওপ্যাথি চিকিৎসা এখন অনেক

মডার্ন হয়েছে। সাধারণ দুর্বল, দরিদ্র মানুষ হোমিওপ্যাথি চিকিৎসার সুযোগ পাবে। কাজেই তিনি এই বিষয়ে একটু দৃষ্টি দেবেন। আর একটি কথা বলে শেষ করব, ওয়ার্ক কালচার, আমাদের মাননীয় কংগ্রেস পক্ষের বন্ধুরা ওয়ার্ক কালচারের কথা বলেন। শ্রদ্ধেয় নেতা যতীন বাবুও গতকাল বললেন ওয়ার্ক কালচার সম্বন্ধে। অত্যন্ত বিনীতভাবে বলছি এই ওয়ার্ক কালচার নিয়ে বিভিন্ন দেশের চেম্বারের আলোচনা হয়েছে। ওয়ার্কাররা মালিকদের কাছে যে শ্রম উৎপাদন করবে তার পারিশ্রমিক পায় তাহলে উই অ্যাকসেপ্ট কিন্তু যদি মালিকদের কাছে মাথা বিকিয়ে করতে হয় তাহেল উই ডিফার দেম। এই কথা বলে মাননীয় অসীমবাবু যে বাজেট এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। বক্তৃতার উদ্বোধক অশোক ঘোষ মহাশয় বলছিলেন যে, তিনি দৃঢ়তার সঙ্গে এই বিলের বিরোধিতা করেছেন। সুদীপবাবুও বিলের বিরোধিতা করে জবাব শুনতে চাইলেন। কিন্তু যেখানে তিনি বিলকে সমর্থনই করলেন না, অ্যাকসেপ্ট করলেন না, সেখানে জবাব দেবার কোনও প্রয়োজন আছে কিনা জানি না। তিনি বলেছেন যে, পশ্চিমবঙ্গে বিদ্যুতের অবস্থার বেহাল। পশ্চিমবঙ্গে যে বিদ্যুতের অবস্থা বেহাল সেটা আমি স্বীকার করছি। স্বীকার করছি এই কারণে যে, এমন বহু জায়গা আছে যেখানে কর্মচারিরা কেবলমাত্র বেতন নেবার জন্য আসেন, কিন্তু কাজ করবার কথা স্বীকার করেন না। বেতন তাদের দিতেই হবে, কোনও উপায় নেই। কিন্তু এক্ষেত্রে পশ্চিমবঙ্গ একেবারে এগোয়নি এটা আমি স্বীকার করি না। তিনি রাজস্থানের কথা বলছিলেন। বলছিলেন যে, সেখানে ১০০ পারসেন্ট উৎপাদন হচ্ছে। সেখানে এতদিন ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর সরকার ছিল, কাজেই সেটা তো হবেই। কিন্তু এতদিন পর্যন্ত কেন্দ্রে যে কংগ্রেসি সরকার ছিলেন তারা আমাদের রাজ্যের সঙ্গে বিমাতৃসুলভ ব্যবহার করেছেন, কাজেই এই ব্যাপারে আমাদের রাজ্য যে ৬৫ পারসেন্টের বেশি এগোতে পারেনি সেটা স্বাভাবিক কথা। অ্যাপ্রোপ্রিয়েশন বিলের তো ওরা সমালোচনা করছেন, কিন্তু এই বিল পাস না হলে তো টি.এ. ডি.এ. যা পাচ্ছেন সেই টাকাটাও তো বন্ধ হয়ে যাবে এবং এইজন্যও তো একে সমর্থন করা উচিত ছিল। যাহোক, উপাধ্যক্ষ মহাশয়, এই বিলকে সমর্থন করে কয়েকটি কথা আমি বলতে চাই। এই বিল পাস হবার পর জেলায় জেলায় টাকা যাবে, জেলা পরিষদের টাকা যাবে, পঞ্চায়েত সমিতিতে টাকা যাবে এটা ঠিকই। ডেভেলপমেন্টের জন্য আজকে আপনি অধিকাংশই তাদের হাতে ছেড়ে দিয়েছেন যারজন্য কোনও কাজ নিয়ে আপনার কাছে গেলে কোনও কাজই হয় না। ক্ষমতাটা জেলা পরিষদকে দিয়ে দিয়েছেন। এরফলে একদিক দিয়ে আমাদের বাঁচিয়ে দিয়েছেন, কারণ কেউ কোনও কাজের জন্য আমাদের কাছে এলে আমরা বলে দিই যে, আমাদের কাছে কিছু নেই, পঞ্চায়েত সমিতির প্রধানের কাছে যান। কারণ বর্তমানে প্রধানরা আগে আগে যান, আমরা তার পেছনে পেছনে যাই। নমস্কার দিলে টাকা দেন। বর্তমানে আমরা হচ্ছি ক্ষমতাবিহীন। দেখবেন বিয়ে উপলক্ষ্যে একদল লোক ঢোল পিঠে বইতে বইতে যায় এবং আর একদল লোক সেই ঢোল বাজাতে বাজাতে যায়। এম.এল.এ.দেরও বর্তমানে সেই ঢোল বাহকদের মতো অবস্থা। আমরা ঢোল বইছি, পেছন থেকে অন্য লোক তা বাজাচ্ছে। আমাদের সেই ঢোল বাজাবার কোনও উপায় নেই। আজকে পঞ্চায়েতকে কত টাকা দিচ্ছেন সেটা রাইটার্স বিল্ডিংয়ে বসে হিসাব থেকে

নিশ্চয়ই বুঝতে পারছেন। এই টাকা থেকে হয়ত ১.৭০ লক্ষ টাকা গেল ডেভেলপমেন্টের জন্য গেল জেলা পরিষদে। সেক্ষেত্রে আমার এলাকায় রাস্তা হল কিনা সেটা দেখবার দরকার নেই। কিন্তু একজন মেম্বার এএস বললেন, আমার এলাকায় টাকা না দিলে আমি দল ছেড়ে চলে যাব, ফলে টাকা দেওয়া হল। এখানে তো দলত্যাগ বিরোধী বিল পাস হয়েছে, ফলে এম.এল.এ.দের কেউ অন্য দলে জাম্প দিলে তার মেম্বারশিপ খারিজ হয়ে যায়। কাজেই আমরা কি এটা পঞ্চায়েতের ক্ষেত্রেও করতে পারি না যে, দলত্যাগ করলে পর তার মেম্বরাশিপ খারিজ হয়ে যাবে, সেটা আর থাকবে না? এইরকম একটা আইন পাস করা যায় না? তা না হলে আজকে গ্রামাঞ্চলে কি অবস্থা? সেখানে কেবল অনাস্থা, অনাস্থা, আর অনাস্থা। সেদিন একজন ঘোষ, যিনি একটি রাজনৈতিক দলের সদস্য, তিনি উপ-প্রধানকে বলছেন কারণ প্রধানকে অনাস্থা প্রস্তাবের মাধ্যমে সরিয়ে দেওয়া হয়েছে। তিনি উপ-প্রধানকে বলছেন, 'প্রতি মাসে আমাকে ১০,০০০ টাকা দিতে হবে, তা না হলে আপনার দলে থাকব না।' আজকে গ্রামে এই অবস্থাই চলছে। কাজেই পঞ্চায়েতকে যখন টাকা দেবেন তখন এই জিনিসটা দেখতে হবে। বিদ্যুতের লাইন টানা হবে, কিন্তু পোলগুলি পড়ে থাকে মাসের পর মাস। আমার বাড়ির কাছে একটি পোল এইভাবে পড়ে আছে। এটা আমি অতীতেও বলেছিলাম। ঔরঙ্গাবাদের টেলিফোন অফিসের সুপারিনটেনডেন্টকে বলেছিলাম এটা। অবশ্য তিনি বহরমপুরে মাসে চার দিন আসেন, কিন্তু একদিনই সই করেন। এনকুয়ারি পর্যন্ত হল না। আমাকে বলছে কি করবেন আপনি, আমরা একটা অ্যাশোসিয়েশন অন্তর্ভুক্ত তা জানেন? তো জবাব আমাকে দিয়ে দিল, আমার করার কিছু নেই। কারণ আমরা ঢাক বয়ে নিয়ে যাওয়ার লোক। আমার কোনও ক্ষমতা নেই। সুতরাং এই সব বিবেচনা করতে হবে। আজকে রেশন ডিলারের দরখাস্ত করছে, এনকুয়ারি করতে যাচ্ছে, ইন্সপেক্টর বলছে ৮০০০ টাকা দিতে হবে। তাদেরই আমাদের বেতন দিতে হবে এবং সেই বেতন দিতে গেলে আমাদের টাকা দেওয়া দরকার। আজকে আমাদের রেজ্জাক সাহেবের দপ্তরে দেখুন। ও.সি.-এর সঙ্গে এনকুয়ারি করতে যাচ্ছে, ডাকাতি হয়েছে, চুরি হয়েছে ইত্যাদি। সেখানে বাড়িতে সার্চ করতে গিয়েছে, চোরকে তার বাড়িতে খুঁজছে ড্রায়ারের ভেতর। হোম গার্ড দারাজ শেখ, মফিকউদ্দিন বোনাফাইড হোম গার্ড, ওরা খুব ভালো চোর ধরতে পারে, ওরা আসামীকে খুঁজছে ড্রয়ারের ভেতর। ড্রয়ারের ভেতর যে আসামী থাকে আমার জানা নেই। ড্রয়ারের ভেতর ঘড়ি, গহনা এই সমস্ত দেখছে। তাকে আমাদের মাসে ৩০ টাকা কয়েক পয়সা দিতে হয়। সুতী থানার দারোগা ৬ হাজার টাকা নেয় একটা কেসে ডায়রি করার জন্য, না দিলে কেস নেবে না। বহরমপুরে বাবুলগোনায় ২৩/১০ সেখানে একটা বাকিংহাম প্যালেস তৈরি করেছে সে। তাকে বেতন দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই বামফ্রন্ট সরকারকে দেশের অগণিত মানুষ সমর্থন করেছে, ওদের পরিত্যাগ করেছে। কারণ ওদের যুগে দুর্নীতি হয়েছে বলে। সেই দুর্নীতি পুনরাবৃত্তি আমাদের যুগে যেন না ঘটে ওদের যুগে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ছিল। ওদের যুগে যে আবহাওয়া ছিল সেই আবহাওয়া আমাদের যুগের মধ্যে এসে গিয়েছে। সেটা সংশোধন করার জন্য কি আমি অনুরোধ করতে পারি না? নানাভাবে দুর্নীতি ছড়িয়ে দিয়ে আমাদের বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে নষ্ট করছে এই সমস্ত কর্মচারী। এইগুলি কিন্তু দেখা দরকার। যদিও তাদের ডিসচার্জ করা যাবে না, সাসপেন্ড করা যাবে না। কারণ ওদের একটা সুযোগ হয়ে গিয়েছে, ওরা একটা সংগঠনের মধ্যে এসে

গিয়েছে, ওদের আর ডিসচার্জ করা যাবে না। সফিরুদ্দিন একটা দলে ছিল, দুর্নীতি করে অন্য একটা দলের সংগঠনে চলে গেছে, সে যতই দুর্নীতি করুক না কেন তাকে বদলি করা যাবে না। যাই হোক মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে প্রবেশ করেছে, নিশ্চয়ই আপনাদের অবসান করতে হবে। প্রয়োজন হলে আপনাদের যেতে হবে মাস মিটিং করতে হবে এবং পঞ্চায়েতকে বোঝাতে হবে। আর একটা জিনিস স্পেসিফিক বলতে চাই পঞ্চায়েতে দল পরিবর্তন করলে তার মেম্বারশিপ খারিজ হবে। এই ব্যাপারে আমি বারে বারে অনুরোধ করেছি। তা না হলে পঞ্চায়েতে যতই টাকা দেন না কেন, মফস্বলে যতই টাকা দেন না কেন গ্রামে ৫ পারসেন্টের বেশি উন্নয়ন হবে না। ৯৫ পারসেন্ট খোয়া যাবে, নষ্ট হবে। এই কথা বলে পুনরায় এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। পূর্বতন সরকারের আমলে থেকে বামফ্রন্টের প্রশাসনের সময়ে এই কথাটা নিশ্চিত ভাবে বলা যেতে পারে যে, রাস্তাঘাট, স্কুল, কলেজে, স্বাস্থ্য, কৃষি, সেচ সমস্ত দিকেই আজকে অনেক প্রসারিত হয়েছে। যদিও প্রয়োজন বেড়েছে যে পরিমাণে তার তুলনায় এটা কম, কিন্তু কংগ্রেস আমলের তুলনায় সমস্ত দিক থেকে আমরা গর্বের সাথে বলতে পারি যে পশ্চিমবঙ্গের একটা বিশেষ ভূমিকা আছে। যে টাকা খরচ হয়েছে সেই খরচের টাকায় হয়ত কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, তবুও সঠিকভাবেই খরচ হয়েছে এবং হচ্ছে এই কথটা বলা যেতে পারে। আর একটি দিকে আমাদের দৃষ্টি দিতে হবে, বিশেষ করে সমাজের পশ্চাৎপদ শ্রেণী, তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি, এদের অনেক উন্নতি নিশ্চয়ই হয়েছে বলা যেতে পারে, কিন্তু তাদের জন্য নির্দিষ্ট টাকা পয়সা তারা সঠিক ভাবে সংগ্রহ করতে পারে না। সেই টাকার অনেকটাই অপচয় হয়। তাদের জন্য সরকারি যে টাকা খরচ হচ্ছে তারজন্য মনিটারিং করা দরকার। দেখা দরকার ঠিকভাবে খরচ হচ্ছে কিনা। এগুলো পরীক্ষা করে দেখা দরকার। অনেক সময়ে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি শ্রেণীর লোকেরা আজও নিজেরা জানে না তাদের জন্য কি কি ধরনের স্কীম আছে। সমাজের এক শ্রেণীর লোক তাদের মাথায় কাঁঠাল রেখে সুবিধা লাভের চেষ্টা করে যাচ্ছে। মিনটারিং থাকলে সেজন্য ভালো হয়। বেকারদের জন্য যে সমস্ত প্রকল্প চালু করেছেন তা সঠিক ভাবেই চালু করেছেন। কিন্তু বর্তমান অবস্থায় ব্যাঙ্ক বেকারদের টাকা দিতে গড়িমসি করে। টাকাটা তারা নিজেদের খেয়াল খুশিমত দেয় যা নিয়ে তারা সুস্থ ভাবে দাঁড়াতে পারে না। সেজন্য বেকাররা যাতে প্রয়োজন মতো ঋণের টাকা পায় সেদিকে নজর দেওয়া দরকার। নজর দেওয়া দরকার ধনবাদী সামাজিক কাঠামোর ভেতরে যে সমাজ বিরোধী শ্রেণী মাথাচাড়া দিচ্ছে সেদিকে। সারা ভারতবর্ষে আজকে এই সমাজ বিরোধী শক্তির সৃষ্টি হয়েছে। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একটি অঙ্গরাজ্য, সেই হিসাবে পশ্চিমবাংলা সরকারের প্রশাসনকে শক্তিশালী করা দরকার এবং এরজন্য পুলিশ বাহিনীর আধুনিকীকরণ প্রয়োজন। এরই সাথে সাথে প্রয়োজন ব্রিটিশ আমলের যে থানাগুলো আছে সেগুলোর পুনর্গঠন করা দরকার। পুলিশ বাহিনীকে আধুনিক ট্রেনিং দিয়ে আধুনিক করে প্রসারিত করা

দরকার এবং সামাজিক অবস্থার সঙ্গে তাল মিলিয়ে চলা উচিত। তা না হলে পুরনো যে কাঠামো আছে তার সাহায্যে সমাজ বিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হবে না। আমি বাজেটের সময়ে বলেছিলাম, আবার বলছি, রাষ্ট্রীয় ক্ষেত্রে যে সংস্থাগুলো আছে তাদের জন্য একটা মনিটারিং সেল হওয়া দরকার। দেখা দরকার কেন লাভ হচ্ছে, কেন লোকসান হচ্ছে। আমরা নিশ্চয়ই চাইছি ব্যক্তিগত মালিকানার উৎপাদন ব্যবস্থাকে রাষ্ট্রীয়করণ করা হোক। সেজন্য এদিকে আমাদের নজর দেওয়া দরকার। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, বাজেট পাস হবার পরে এবং ভোট অন অ্যাকাউন্ট পাস হবার পরে এখন যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল হচ্ছে সেটা মূলত সাপ্লিমেন্টারি গ্রান্টের উপরেই। অ্যাপ্রোপ্রিয়েশন বিল, টেকনিক্যালি এটা আমরা জানি। কিন্তু যেহেতু ভোট অন অ্যাকাউন্টের উপরে আমরা পুরো আলোচনা করিনি সেজন্য এই সুযোগ মাননীয় মন্ত্রী মহাশয়কে গতকাল যেসব কথা বলতে পারিনি, দু-একটি কথা বিনীত ভাবে নিবেদন করব। আশাকরি সেগুলোর জবাব উনি দেবেন। গতকাল আমার বাজেট বক্তৃতার পরে মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি মূল্যবান কথা বলেছিলেন। উনি বলেছিলেন, 'আপনি শুধু সমালোচনা করলেন, আপনি কোন সাজেশন দিলেন না।' আপনি আমাকে বলেছিলেন যে অপোজিশনের ভূমিকা আরও গঠনমূলক হওয়া উচিত। আমি অবশ্য তার উত্তরে বলেছিলাম যে আমাদের সমালোচনা করার উদ্দেশ্যে যে যে জায়গায় সমালোচনা করছি সেই জায়গা সরকারের একটু ভেবে রেকটিফাই করবেন এবং এই উদ্দেশ্যেই সমালোচনা করছি, শুধু সমালোচনা করার জন্য নয়। তার কারণ আমাদের সমালোচনা ব্যক্তি অসীমবাবুকে নয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী অসীমবাবুর বিরুদ্ধে। আজকে তাই বক্তৃতার ধরন কিছুটা পাল্টে কিছুটা কনস্ট্রাকটিভ সাজেশন দেব দু-একটি। আশা করব সেই অনুরোধ এখনই নয়, অনেক সীমাবদ্ধতা আছে, রাজ্য সরকারের সীমাবদ্ধতা আছেন বামফ্রন্ট সরকারের সীমাবদ্ধতা আছে, তারই মধ্যে কখনও হয়তো এগুলো বিচার করে দেখবেন। আপনাকে আমি একটা কথা বলব, যে কথাটি আমি গতকাল বলেছিলাম যে পশ্চিমবঙ্গ আমার ধারণা যে একটা ইন্টারন্যাল ডেবট ট্রাপ বেড়েছে। আমাদের যে পরিমাণ কেন্দ্র থেকে ঋণ নেওয়া বাড়ছে সেই পরিমাণ আমাদের উন্নয়ন খাতে খরচ হচ্ছে না আমাদের বেশির ভাগ নন-ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচারে খরচ হচ্ছে, অথচ এরজন্য ঋণ নিচ্ছে। আমার কাছে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার বুলেটিন আছে—ওতে ১৯৮৭-৮৮ সালের এবং ১৯৮৮-৮৯ সালের এই দুই বছরের ফিগার দেওয়া আছে। এতে ব্রিফলি করে বলা আছে, এই ফিগারটা দেখুন ৮৭০ পাতাটা দেখুন তাতে স্টেটওয়াইজ ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার দেওয়া আছে। সেখানে ১৯৮৭-৮৮ সাল এবং ১৯৮৮-৮৯ সালের যে ফিগার দিয়েছেন তাতে দেখা গেছে যে ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে নবম। সেই তুলনায় অন্ধ্রপ্রদেশ, গুজরাট, বিহার, কর্ণাটক, মধ্যপ্রদেশ এবং মহারাষ্ট্রও এগিয়ে আছে। মহারাষ্ট্র তো খুবই উন্নতি করেছে, সেখানের ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার এখানের থেকে দিগুণ। অথচ পশ্চিমবঙ্গ সেখানে ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার হচ্ছে নবম। কেন্দ্র থেকে এত লোন নেওয়া সত্ত্বেও এই অবস্থা। আপনি পেজ ৮৭৯টা দেখুন outstanding loans and advances to states from Central Government statewise as on 31st March. আমরা থার্ড পজিশনে আছি। অন্যান্য রাজ্যগুলি ডেভেলপমেন্টে খরচ করছে আমরা সেখানে

[11-40 — 11-50 A.M.]

ডেভেলপমেন্টের খরচের চেয়ে বেশি লোন নিয়ে যাচ্ছি। মধ্যপ্রদেশ এবং মহারাষ্ট্র ডেভেলপমেন্টের দিক থেকে অনেক এগিয়ে গেছে। সেই তুলনায় সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ অর্থনৈতিক দিক থেকে লোন নেওয়ার ক্ষেত্রে তৃতীয় স্থানে রয়েছে, এটা একটু গুরুত্ব দিয়ে আপনার ভাবা উচিত। এরপরে আমি বিদ্যুৎ নিয়ে বলতে চাই, বিদ্যুৎ নিয়ে আজকে আপনাদের সবচেয়ে বেশি দুর্বলতা আছে। আপনারা মার্কসিস্ট, লেনিনিস্ট পার্টি দাবি করেন অথচ লেনিনের শাসনের মূল কি ছিল কমিউনিজিম ইজ সোভিয়েত পাওয়ার অ্যান্ড ইলেকট্রিফিকেশন অফ দি কান্ট্রি সাইড। তার মতে কমিউনিজিমের মূল মন্ত্র হবে গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং সোভিয়েত ক্ষমতা। গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্পর্কে সুদীপ একটা ফিগার দিলেন যে ১৩ বছরে রাজত্বে একটা কমিউনিস্ট নেতৃত্বে সরকার থাকার পরও ইলেট্রিফিকেশন অফ দি কান্ট্রিসাইড করতে পারেন নি, মাত্র ৬৫ শতাংশ বৈদ্যুতিকরণ করতে পেরেছেন। আপনারা বিদ্যুতের জন্য তো বহু টাকা খরচ করছেন কিন্তু গ্রামে তো এখনও সেই অন্ধকারের রাজত্ব বিদ্যমান। পাঞ্জাবে তো কতদিন আগে বৈদ্যুতিকরণ হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গের গ্রামগুলির অন্ধকারের মধ্যে পড়ে আছে, এখনও সেখানে আলোর সেরকম ব্যবস্থা করতে পারেন নি। এই ব্যাপারটা আপনার একটু ভাবা দরকার। তাই আমি আপনাকে বলতে চাই যে জেনারেশন ক্যাপাসিটি বাড়াচ্ছেন ভালো কিন্তু তার সঙ্গে সঙ্গে আপনার ট্রান্সমিশন দিয়ে গ্রামে যত লাইনগুলি টানা হয় এবং গ্রামে যাতে নির্দিষ্ট বেশি লোকে বিদ্যুৎ পায় তার ব্যাপারে আপনাদের বিশেষ দৃষ্টি দিতে হবে। আপনি ট্রান্সমিশন সম্বন্ধে দু-একটা কথা বলেছেন প্রয়োজনে আপনি আর একটা পাওয়ার প্ল্যান্ট করতে পারেন, দরকারে দুটি করুন। কিন্তু পাওয়ার লোড ফ্যাক্টার সম্বন্ধে বলেছেন পশ্চিমবঙ্গে ৪০ পারসেন্ট, সাঁওতালডিহি বাদ দিলে ৫০ পারসেন্ট। আমি আপনাকে স্মরণ করিয়ে দিই নাইভেলি লিগনাইট কর্পোরেশন তারা যা পাওয়ার স্টেশন চালায় সেটা ৭০ শতাংশের উপর। টাটার থার্মাল পাওয়ার স্টেশন ৭০ শতাংশের উপর। এমন কি এন.টি.পি.সি. (ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশন) বিটুইন সিক্সটি ফাইভ অ্যান্ড সেভেন্টি পারসেন্ট প্ল্যান্ট লোড ফ্যাক্টার চালায়। সুতরাং আপনার সেভেন্টি পারসেন্টও বাড়ছে না। কিন্তু কেন আমরা একটা টার্গেট করতে পারব না যে আমরা দুই বছরের মধ্যে প্ল্যান্ট লোড ফ্যাক্টার বাড়িয়ে ৬০-৬৫ তে নিয়ে আসব। এটার জন্য আমার মনে হয় একটা টাস্ক ফোর্স আপনার করা দরকার। যাতে এনার্জি নিয়ে প্ল্যান্ট লোড ফ্যাক্টার বাড়াবার চেষ্টা করে। কালকে দেখলাম কোলাঘাটে একটা নতুন ইউনিট উদ্বোধন করছেন, তাই আমি মনে করিয়ে দিতে চাই যে মন্ত্রিসভার বা সরকারের একটা টাস্ক ফোর্স গঠন করা দরকার প্ল্যান্ট লোড ফ্যাক্টার দেখবার জন্য। গ্রামীণ বিদ্যুৎকে দেখবার জন্য আর একটু নজর দেওয়া উচিত। বর্তমানে কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার হয়েছে, কিছু কিছু সুবিধার কথা তারা বলেছেন, ওরা বলেছেন বক্রেশ্বর দেবেন। আমার দ্বিতীয় প্রস্তাব আপনাদের পূর্বতন অর্থমন্ত্রী অশোক মিত্র পেশ করেছিলেন সেইগুলি রিভাইভ করতে বলি, আগে তো আপনাদের অবন্ধু সরকার থাকায় হয়নি, এখন আপনাদের বন্ধু সরকারের সময়ে এই যে দুটি দাবি পড়ে আছে—যে দুটি দাবি অশোক বাবু বাজেটে করেছিলেন তার মধ্যে একটি হচ্ছে রাজ্য সরকারের একটি ব্যাঙ্ক করতে চেয়েছিলেন এবং রাজ্যের জুট কর্পোরেশন করতে চেয়েছিলেন। কিন্তু আপনার বাজেট বক্তৃতায় রাজ্য সরকারের ব্যাঙ্ক এবং রাজ্য সরকারের জুট কর্পোরেশন করার কথা

বলছেন না। আপনারা দেখেছেন যে কমার্শিয়াল ব্যাঙ্কের ক্রেডিট ডিপোজিট রেশিও এখনও কম, কিন্তু কেন আপনারা উদ্যোগ নিতে পারছেন না যাতে রাজ্য সরকার একটা ব্যাঙ্ক গঠন করে এবং এই ব্যাপারে আপনাদের সচেষ্টা হওয়া উচিত, বর্তমানে আপনারা কেন এখানে করতে পারবেন না। আপনার রাজ্যে একটা জুট কর্পোরেশন দরকার, আপনি জানেন যে কোনও জুট কর্পোরেশন টুয়েন্টি পারসেন্ট জুট প্রোডাকশন করতে পারে তার ফলে খারাপ হওয়ার কোনও রকম সম্ভাবনা থাকে না। যদি মহারাষ্ট্র করতে পারে তাহলে, আপনারা এই রাজ্যে কেন মনোপলি প্রকিওরমেন্ট করতে পারবেন না! এটা আমার কংক্রিট সাজেশন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের নির্দেশ ছিল একটা কংক্রিট সাজেশন দেবার জন্য, সেখানে আমি একটা সাজেশন দেবার চেষ্টা করছি। আমি নেক্সট যে পয়েন্টটা আপনার কাছে বলতে চাই—অপূর্বদা কালকে কয়েকটি কংক্রিট সাজেশন দিয়েছেন নতুন ট্যাক্স কোথায় আপনারা বসাতে পারেন এই ব্যাপারে উনি দুটো সাজেশন দিয়েছেন আমার মনে হয় আপনাদের এখনও আর একটা বাজেট আছে নতুন করে কোথায় নতুন ট্যাক্স বসানো যায় সোর্স অফ ইনকামের উদ্দেশ্যে, ইন্টার স্টেট কনাসাইনমেন্ট ট্যাক্সের উপরে। একটা হচ্ছে ট্যাক্সেস অন নার্সিং হোম, আর একটা ট্যাক্স হচ্ছে কস্টলি ইংলিশ মিডিয়াম স্কুল। এটা কেরলে ও অন্ধ্রে করেছে। এটা সিরিয়াসলি আপনাদের ভাবা উচিত। এরপরে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ব্যাপারে বলব আমি চাষীদের গায়ে হাত দেবার কথা বলছি না—আপনি জানেন চা বাগানের চা থেকে গত কয়েক বছরে লাভের অঙ্কটা অনেক বেড়েছে, আর এই লাভের অঙ্কটা সাদা টাকার উপর নয় ফলে চায়ের দামও অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছে, অথচ আপনারা চা বাগানের মালিকদের উপর নতুন কোনও ট্যাক্স করলেন না। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সকে রিভাইসড করে চা-বাগান থেকে আপনি আরও কিছু টাকা মেকআপ করতে পারতেন, এটা আপনার সিরিয়াসলি দেখা উচিত। লাস্টলি যেটা বলতে চাই সেটা হচ্ছে আপনার সরকার একটা প্রশংসার কাজ করেছেন, বিধবা ভাতা এবং হ্যান্ডিক্যাপড ভাতা আপনার সরকার বাড়িয়েছেন। আমি নিজে জানি একটা গ্রামে একটা ব্লকে অনেক বিধবা আছে, দুঃস্থ মানুষ আছে, তারা এই টাকার উপর অনেকখানি নির্ভর করে কিন্তু তারা সকলেই এই সুযোগ পায় না, যারা পায় তারাও সময়ে পান না। একটা নির্দিষ্ট সংখ্যক মানুষ এই বার্ধক্য ভাতা পেয়ে থাকেন। আমি আপনাকে বলব না, আজ পার সোশ্যাল সিকিউরিটি মেজার, আপনি সামনের বছর চেষ্টা করুন, যাতে আরও সংখ্যাটা বাড়ানো যায়। আজকে যেটা সবচেয়ে বেশি দরকার, যে যে সেকশনে সঞ্চয় বেশি আছে বা হয়েছে তার থেকে কিছুটা সেভিংস মেক আপ করে কিছুটা ট্যাক্স মেক আপ করে আরও সোশ্যাল সিকিউরিটি মেজার কিছু কিছু বাড়াতে হবে। আমি বলছি এইগুলি নন-ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার হবে। কিন্তু তবুও সোশ্যাল সিকিউরিটি মেজার হিসাবে এটা দেখুন, যাতে প্রকৃত ডেভেলপমেন্ট হয়। যদিও স্বীকার করি যে খরচ বাড়ছে। এটা আমার আপনার কাছে বিনীত নিবেদন, এবং আমি আপনার কাছে শেষ দুটো প্রশ্ন রেখে, আমি আমার বক্তব্য শেষ করছি। শুধু জহর রোজগার যোজনা সম্পর্কে উল্লেখ হয়েছে, কিন্তু বুদ্ধদেববাবু বিবৃতি দিলেন নেহেরু রোজগার যোজনা সম্পর্কে, যেটা বেকারদের জন্য গ্রহণ করেছেন এবং বলেছেন সেটা রূপায়িত করা হবে। আপনার এই বাজেট বক্তৃতার কোথাও নেই, যে শহরের লোকেদের জন্য নেহেরু রোজগার যোজনা কিভাবে ইম্পলিমেন্টেড হবে? আপনি এই সম্পর্কে আমাকে একটু জানাবেন।

লাস্টলি আমি একটা ইমপর্ট্যান্ট ব্যাপার নিয়ে কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। একটা প্রোজেক্ট-এর কিছু কিছু ফিগার দেওয়া হয়েছে, এটা হলদিয়া পেট্রো-কেমিক্যালের ব্যাপারে, কারণ অনুমান করা হচ্ছে যে ১৯৯৫তে হলদিয়া যখন অন স্ট্রিমে যাবে, তখন একটা গ্লাট ইন পেট্রো-কেমিক্যালস আসতে পারে। অর্থাৎ এই ব্যাপারে আপনি কিছু মার্কেট স্টাডি করেছেন কি না সেটা আমাদের ক্লিয়ার জানাবেন। আমরা চাই এই ব্যাপারে আপনি থরোলি বিবেচনা করে দেখুন, কেননা হলদিয়া হচ্ছে আমাদের একটা অত্যন্ত প্রেস্টিজ প্রোজেক্ট। আমরা চাই না এমন কিছু ঘটুক যাতে এই প্রোজেক্ট শুরু হবার পর, এই প্রোজেক্টের কাজে কিছু ঘটুক। তাই এই কয়েকটি কথা সাজেশন হিসাবে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সমস্ত কথা উঠেছে, যদিও সেই সম্বন্ধে আমি আগে বলেছি, তবুও আজকে আবার পুনরুক্তি করছি। মাননীয় বিধায়ক সৌগত রায় মহাশয়, আজকে কিছু বাজেট বিতর্কটি ১৯৮৯-৯০ সালের অতিরিক্ত ব্যয়বরাদ্দের উপর, সাপ্লিমেন্টারির উপর। সেটা হয়তো কোথাও অস্বচ্ছলতা ছিল, তার কারণ মাননীয় বিধায়ক সৌগতবাবুর অনুমান ছিল যে ১৯৯০-৯১ সালে অ্যাপ্রোপ্রিয়েশন বিল সম্বন্ধে বলেছেন। ১৯৯০-৯১ সালের অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাসড। ভোট অন অ্যাকাউন্টসে পাসড হয়েছে। যার ওপর কোনও বিতর্ক হয়নি। ফলে সাধারণভাবে শিক্ষক মহাশয় হিসাবে, ধরুন, আমি কাউকে সুদ কষার অঙ্ক দিই, সে যদি লাভ ক্ষতির উত্তর দেয় তাহলে কি করবেন শিক্ষক মহাশয় হিসাবে সেটা আপনি জানেন। সে প্রশ্নের উত্তরে আমি যাচ্ছি না। সাধারণ ভাবে এই বাজেট বিতর্কে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যথেষ্ট সময় দিয়েছেন, এবং আমি মনে করি তারা যথেষ্ট হোম ওয়ার্ক করেছেন। আমি দেখেছি তিনি এক প্রশ্নের উত্তরে উনি আর এক প্রশ্নের উত্তর দিয়েছেন এবং অনেক জায়গায় কোনও প্রশ্ন করেন নি। যেটার উত্তর দেবার কথা সেটা দেননি। তবু আমি সব প্রশ্নের উত্তর দেব, এমন কি যে প্রশ্ন করা হয়নি তার উত্তরও দেব। সেটা মূলত গতকাল উনি যে প্রশ্নগুলি করেছিলেন, সে নিয়ে আমি আগের দিন বলেছি এবং তা নিশ্চয় আমাদের বাজেট পুস্তিকায় আছে, যদি ঠিকমতন ছাপা হয়ে থাকে। তা সত্ত্বেও আমি আবার বলছি। পেট্রোল এবং ডিজেল-এর ক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু চিঠি লিখে ছিলেন কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে, এই সম্বন্ধে অর্থমন্ত্রী কোনও অ্যাকনলেজ করেছেন কি না? এই টেকনিক্যাল প্রশ্নের উপর কেন্দ্রীয় সরকারের কি বক্তব্য আমি জানিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না এটা কোনও প্রিভিলেজ ইনফরমেশনের মধ্যে পড়বে কিনা? যদি পড়ে তাহলে বাদ দিয়ে দেবেন। আগামী পরশুদিন মুখ্যমন্ত্রীর সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর আলোচনা আছে, সেখানে আমারও যাবার কথা। তিনি যে বিষয়টা সম্বন্ধে অনুমান করছেন সেটা সম্ভবত এই প্রশ্নের জবাব। দ্বিতীয় একটা, উনি বলেছেন, নিত্য ব্যবহার্য দ্রব্যগুলির কথা যা বলা হয়, তার উপর কেন্দ্রীয় সরকার কি করছেন বা কি করবেন তার উপর আমার বক্তব্য কি? আমার নির্দিষ্ট উত্তর হচ্ছে এই—আমি ধরে নিচ্ছি এই ক্ষেত্রে কেন্দ্রীয় বাজেটের ঠিক শেষটা মাননীয় সদস্য সুদীপবাবুর পড়া হয়নি। এই একটি কেন্দ্রীয় বাজেটে আমরা দেখলাম—বাজেটের একটা পার্টে দেখবেন যে, পরিষ্কার ভাবে প্রথম

বলা হল পাবলিক ডিস্ট্রিবিউশনের মধ্যে আমরা যাব, স্ট্রেনদেন করব—এই প্রথমবার এটা বলা হল। আপনার উত্তর এখানে আছে। ৩নং হচ্ছে মাসুল সমীকরণ—এই মাসুল সমীকরণ সম্পর্কে আমি কালকেও পরিষ্কারভাবে বলেছি, আর একবার তার পুনরাবৃত্তি করছি। নতুন সরকার আসার আগের ইতিহাসটা যেন আমরা একটু মনে রাখি। কারণ, আপনারা সুন্দর স্পিরিটে বক্তব্য রাখতে শুরু করেছেন। তার জন্য আমি আবার বলব যে, "আমাদের স্মৃতি যেন কথা বলে, স্পীক মেমারির আয়না যেন আমাদের সামনে থাকে"। এই মাসুল সমীকরণ ৫০ দশকের শেষে যখন কেন্দ্রীয় সরকারে আপনাদের দল ছিলেন, তারা এটা করেন। তারপর একাধিক কমিটি এটা তুলে দেবার কথা বলার পরেও প্রায় ৩০ বছর পর্যন্ত কেউ তো কিছুই করেন নি। তা না করে আপনারাই এখন অধৈর্য হয়ে বলছেন, কই , ৩ মাস তো হয়ে গেল, এটার কি হল, জবাব দিন, তাড়াতাড়ি জবাব দিন ইত্যাদি। আমি একটু বলে রাখছি যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর এই নতুন সরকার আসার পরে প্রধানমন্ত্রীর সঙ্গে প্রথম যে আলোচনা হয় তার বোধ হয় এক নং বিষয় ছিল এই মাসুল সমীকরণ। এটা নিয়ে আমাদের আলোচনার দিন নির্ধারিত আছে এবং এখানে আমাদের যে দাবি আছে, তা থেকে আমরা এতটুকুও সরছি না, আপনারা সরে ছিলেন ৩০ বছর। আমরা কিন্তু এতটুকুও সরছি না, এটা আমি বলে রাখলাম। তারপর বলেছেন, আপনি নির্দিষ্ট একটি বক্তব্য রাখুন এই কৃষি ঋণ মুকুব করার ক্ষেত্রে। আমি বাজেট বক্তৃতায় যেটুকু রেখেছি—কেন রেখেছি সেটা বলছি। আর উত্তর কি চান, সেটাও বলছি। এটা নিশ্চয় আপনাদের স্মরণে থাকবে যে, কেন্দ্রীয় বাজেটে অর্থমন্ত্রী এই কৃষি ঋণ-এর ব্যাপারে দু'ধরনের দুটি স্টেটমেন্ট করেছিলেন। একটি হচ্ছে বাণিজ্যিক ব্যাঙ্কের কাছে কৃষির সঙ্গে যুক্ত মানুষের যে ঋণ—সেটা কেন্দ্রীয় সরকার বাণিজিক্য ব্যাঙ্কের বিবেচ্য বিষয়। কিন্তু কো-অপারেটিভ সেক্টরে কৃষি ক্ষেত্রে যে ঋণ—সেই ক্ষেত্রে একটা স্টেটমেন্ট আছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কতটা দায়-ভার নেবেন, আর্থিক প্রতিষ্ঠান মূলত নাবার্ড কতটা নেবে এবং রাজ্য সরকার কি নেবে সেই ব্যাপারে আলোচনা হওয়া উচিত। আমাদের পরে জানানো হয়েছে কেন্দ্রীয় মন্ত্রক থেকে যে, ওরা এই ব্যাপারে রাজ্যে মুখ্যমন্ত্রীদের নিয়ে একটা মিটিং ডাকছেন। এতদসত্ত্বেও যেহেতু এই সভায় প্রশ্নটা উঠেছে আমি তার উত্তরটা দিই। যোগাযোগ ইত্যাদি করে একটি কথা বলছি—এই সমবায় ঋণের ক্ষেত্রে কেন্দ্র কি ভাবছেন নাবার্ড কি ভাবছেন সেটা ওরা ঠিক করবেন। ওরা যাই ঠিক করুন, এই ঋণ মুকুব করার জন্য রাজ্য সরকারের যা দেয়, সেটা দিতে আমরা দায়বদ্ধ রইলাম। আমরা প্রস্তুত আমি এই ঋণ মুকুব করার ক্ষেত্রে রাজ্য সরকারের যেটুকু অংশ পড়বে সেটা দেবার জন্য এবং আমরা এই ব্যাপারে প্রস্তুত আছি, দায়বদ্ধ আছি, আপনার মাধ্যমে আগাম ঘোষণা করে রাখলাম। এই কথাটি যেহেতু আপনারা বার বার করছেন, সেই জন্য আমি এটা বলে রাখলাম। এর পরে আর একটি প্রশ্ন রাখা হয়েছে—এটা করে ভালই করেছেন, আমার এক্সপ্ল্যানেশন দেওয়া উচিত ছিল—এটা হচ্ছে স্মল সেভিংসের ব্যাপার। এই ক্ষেত্রে আমরা গত বছর প্রথম হয়েছিলাম। এই বছরে সেপ্টেম্বর মাস পর্যন্ত প্রথম ছিলাম, তারপর আর সর্বভারতীয় কোনও তথ্য আসেনি। কর সংগ্রহের ব্যাপারটা আমরা জানতাম না। পরে নবম অর্থ কমিশনের রিপোর্ট যখন বেরল তাতে আমরা এটা জানলাম। আমি ৩ বছরের তথ্য নিয়ে বলছি, আমরা নাকি কর সংগ্রহ প্রচেষ্টায় প্রথম। এই স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা প্রথম হওয়া সত্ত্বেও স্বল্প সঞ্চয়ের ভাগে মাননীয় সদস্য ১৯৭৬-

৭৭ সালের যে তথ্য দিলেন, সর্ব ভারতীয় ভাগ ১৬ থেকে কমে ১২ শতাংশ হল। কেন হল, এটা উনি বললেন। আমি ধরে নিচ্ছি তাহলে উনি ইতিহাসটা একটু জানেন। এই ইতিহাসের সব চেয়ে গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত হয় ১৯৮৬ সালে। স্বল্প সঞ্চয়ে বড় ভাগ অর্থ মানুষ পি.এফ.এ. রাখে। কেন্দ্রীয় সরকার এক তরফা ভাবে সিদ্ধান্ত নেন যে, রাজ্যের স্বল্প সঞ্চয়ের অর্থ সেখান থেকে তুলে কেন্দ্রীয় সরকারের আওতায় তারা একটা স্পেশ্যাল ফান্ডে করবেন। শুধু আমরাই তার প্রতিবাদ করিনি—এটা জেনে আপনারা খুশি হবেন যে, কংগ্রেস শাসিত রাজ্যও-এর প্রতিবাদ করেন। ওরা বললেন স্বল্প সঞ্চয়ের মধ্যেও হাত! আমাদের রাজ্যের মানুষ যে অর্থ রেখেছে তাতেও হাত! সব চেয়ে বেশি হারে আমরা যেহেতু এগিয়ে ছিলাম তাই ২১ শতাংশ অর্থ আমরা হারাই। এখন থেকে ১ বছর আগে শুরু হয় ইউ.টি.আই.এর মাধ্যমে স্বল্প সঞ্চয়। সেখানেও যেগুলি আমরা পাব, তাতেও ইউ.টি.আই. ইন্টারভিন করে। এবং কিনে সেটা রাজ্যের বাইরে থেকে এনে আরও একটি ক্যাটাগরি করে তারপর ডিস্ট্রিবিউট করা হয়। এত অদ্ভুত ব্যাপার দেখছি। রাজ্যের স্বল্প সঞ্চয় ভাগ থেকে তুলে একটা সেন্ট্রাল পুল করে তারপর রাজ্যের মধ্যে বিভাজন কিন্তু আরবিট্রারি ওয়েতে করা হচ্ছে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কত হয়েছে জানেন মাননীয় সুদীপবাবু? ইউ.টি.আই.এর অর্থ বিভাজনের ৪ শতাংশ। ৪ শতাংশ মানে কত বলুন তো? আমি যদি আমাদের জনসংখ্যার ভিত্তিতে চাই ৮ শতাংশ তাহলে ৪ শতাংশ গ্যাপ হয়ে যাচ্ছে। ১২ সঙ্গে আপনি ৪ শতাংশ যোগ করুন। ১৬ থেকে যে তফাৎটা আপনাকে চিন্তিত করছিল সেই তফাৎটা শূন্য হয়ে যাচ্ছে। আমি আরও নির্দিষ্টভাবে বলছি, সেপ্টেম্বর মাসে আমরা সমস্ত ভারতবর্ষের মধ্যে প্রথম ছিলাম। উত্তরপ্রদেশ তখন কংগ্রেসশাসিত রাজ্য ছিল। উত্তরপ্রদেশ থেকে ৬৩ কোটি টাকা বেশি এগিয়ে। যদিও উত্তরপ্রদেশের জনসংখ্যা আমাদের প্রায় দ্বিগুণ। তারপর একটা অদ্ভুত ঘটনা ঘটে। ইউ.টি.আই.কে দিয়ে উত্তরপ্রদেশকে কিষাণবিকাশ পত্র ইত্যাদি কেনানো হয়। আর সেখানে পশ্চিমবঙ্গকে কেনানো হয় কত? তফাৎ কি? উত্তরপ্রদেশকে কেনানো হয় ১০০ কোটি টাকা আর পশ্চিমবঙ্গকে কেনানো হয় ৩০ কোটি টাকা। অর্থাৎ ৭০ কোটি টাকা বেশি কিনিয়ে ৬৩ কোটি টাকার পার্থক্য ছাপিয়ে উত্তরপ্রদেশকে প্রথম করা হয়। আমি ধরেই নেব যে আপনি যেহেতু এতটা হোমওয়ার্ক করেছিলেন তখন এটাও করেছিলেন। তাহলে কিন্তু প্রশ্নটা উঠছে না। তারপর এখানে একটা প্রশ্ন উত্থাপন করেছেন, বলেছেন, আপনারা যে আজকে বিকেন্দ্রীকরণের কথা বলছেন তারজন্য কি কারিগরি সাহায্য ইত্যাদির কথা ভেবেছেন? এটা আপনাদের বলি যে, ঐ জেলা পরিকল্পনা কমিটি এবং ব্লক পরিকল্পনা কমিটি এর সঙ্গে শুধু প্রশাসনিক সাহায্য নয় কারিগরি সাহায্যের ক্ষেত্রেও জিওলজিস্ট, অ্যাগ্রোনমিস্ট, ক্রেডিট প্ল্যানের এবং টেকনিক্যাল পিপল ঐ লেভেলে অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার এবং ব্লক স্তরে এস.এ.ই. শুধু ব্লক প্ল্যানিং-এর জন্য এটার পদ সৃষ্টি করা হয়েছে তাই নয়, এদের রিক্রুটমেন্ট ২/৩ অংশ হয়ে গিয়েছে। এটা হল এই প্রশ্নের উত্তর। তারপর মাননীয় সৌগতবাবু যেটা বলেছেন, সেই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলব। আপনি যেটা বলেছেন সেটা সাপ্লিমেন্টারির সঙ্গে যুক্ত না হলেও সে প্রসঙ্গে কয়েকটি কথা বলছি। আপনি রিজার্ভ ব্যাঙ্কের যে তথ্যটা দেখিয়েছেন যে ঋণের মধ্যে প্রতিটি রাজ্য সরকার জড়িয়ে পড়ছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলি। ঋণের উৎপত্তির কারণটা আমি আগের দিনই বলেছিলাম, আজকে ছোট করে বলছি। এর মূল কারণ, কেন্দ্রীয় সরকার পরিকল্পনা খাতে সাহায্য বলে যেটা দেন, যেটা পশ্চিমবঙ্গের মতো একটা রাজ্যের

[12-00 — 12-10 P.M.]

ক্ষেত্রে এ বছর ১ হাজার ১১৫ কোটি টাকার মধ্যে ৩২৫ কোটি টাকা মাত্র তারও ৭০ ভাগ ঋণ এবং সেখানে সুদের হারটা বাড়ানো হয়। এ ছাড়া অন্যান্য ক্ষেত্রে সুদের হারটা কি রকম দেখুন। স্বল্প সঞ্চয় আমরা এত বৃদ্ধি করেছি, তার আবার ৭৫ ভাগ ঋণ হিসাবে পাওয়া যায়। সেই ঋণের সুদের হারটাও বৃদ্ধি করা হয়েছে। এর ফলে আমি যদি তথ্যটা ঠিক করে বলি, প্ল্যান্ড এক্সপেন্ডিচারের সঙ্গে তুলনাটা করি—কারণ ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচারটা যদি প্ল্যান্ড এক্সপেন্ডিচারের মধ্যে আনেন এখানে আমাদের একটু মতপার্থক্য আছে। আমি কথা বলছি, আপনি একটু আগে বললেন আমি সেই পথ ধরেই বলছি, ধরুন আপনি জেলা পরিকল্পনা কমিটির জন্য একটা ফান্ড রাখলেন, তার সঙ্গে যদি আপনি ইঞ্জিনিয়ার না থাকে তাহলে অখুশি হবেন, মনে করবেন ঠিক নয়, এই গোটাটাই কিন্তু প্ল্যান্ড এক্সপেন্ডিচারে যাবে কিন্তু ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচারে ইঞ্জিনিয়ারের মাহিনাটা যাবে না। তারজন্য আমি মনে করি প্ল্যান্ড এক্সপেন্ডিচারের নেওয়া উচিত। এই তথ্য যেহেতু ৯ম অর্থ কমিশনের কাছে আমরাও রাখি সঙ্গত কারণে আমরাও চিন্তিত, আপনিও চিন্তিত। এত পশ্চিমবঙ্গের সমস্যা নয়, আমি মূল স্টেটগুলি বলছি—পশ্চিমবঙ্গ, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক, মহারাষ্ট্র, তামিলনাড়ু। আর পরিকল্পনা খাতে যে সাহায্য পান ঋণ ফেরৎ দেওয়া পরিকল্পনা খাতে সাহায্যের উঁচুতে। আমাদের চেয়ে উঁচুতে অনেক জায়গা আছে। দ্বিগুণের বেশি। যা পাচ্ছেন তার চেয়ে বেশি দেবার জন্য আছে। আমরা বলেছিলাম, এত অ্যাডমিনিস্ট্রেটিভ ফিয়ার যেটা হয়েছে সেটা রিশিডিউল করুন। এখানে প্ল্যান্ড এক্সপেন্ডিচার এবং ঋণ রেখেছি। আপনি বলছেন ঋণের তালিকায় আপনাদের স্থান দ্বিতীয় কেন? এটা যে বছরের তথ্য বলছেন সেটা আমি জানি। আমাদের আগে ওভারড্রাফট লোন নিতে হয়েছিল। সেটা নানা সমস্যার পরে নিতে হয়েছিল, সেই ওভারড্রাফট লোন ফেরত দেবার কথা, সেটা কিন্তু গত বছর পর্যন্ত খুব বড় একটা অংশ ছিল। ওভারড্রাফট লোনের মাধ্যমে যে কোনও উন্নয়ন করার পরে এই অবস্থা হয়। আমি খুব পরিষ্কার ভাবে বলছি, ঘাটতি শূন্য বাজেটের কথা যখন বলছি, তার সঙ্গে মূল ঋণের কথাও বলছি। আর একবার বলতে হচ্ছে, কারণ এখানে আমার মনে হচ্ছে, আজকে কাগজের বিবৃতি দেখে, যে এই জিনিস আগের বাজেটের সময়ে লিখেছিলাম, এই বাজেটেও পুনরুক্তি করা হয়েছে। আমি বলছি যেহেতু সাত দিন পর পর ওভারড্রাফট নেবার সুযোগ নেই, এখন থেকে ৬ বছর আগে ছিল, যেহেতু ডেফিসিট করা যাবে না সেখানে যদি কোনও অর্থমন্ত্রী বলেন যে আমি ঘাটতি নিয়ে একটা বাজেট বরাদ্দ পেশ করছি, তার মানে এই দাঁড়ায় যে তিনি কতকগুলি প্রকল্প ঘোষণা করছেন এবং ঘোষণা করার সময়ে তিনি জানেন না যে অর্থ কোথা থেকে আসবে। আমি তো মনে করি সেটা দায়িত্বহীনতার পরিচয়। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ক্ষেত্রে আপনারা বলেছেন যে ২/৩ অংশ গ্রামীণ বৈদ্যুতিকরণ করা হয়েছে, বাকিটা তাড়াতাড়ি করা প্রয়োজন। প্রথমে উত্তর হচ্ছে হ্যাঁ, প্রয়োজন আছে তাড়াতাড়ি করার ক্ষেত্রে পদক্ষেপ নেওয়া। ওখানে মূল ঘাটতি ছিল ট্রান্সফরমার সেট ও পোলস এই দুটো ক্ষেত্রে। এটা আমার বলতে ভালো লাগছে যে অ্যাডভান্স প্ল্যানিং শুধু বড় শিল্পের ক্ষেত্রেও নয়, ছোট শিল্পেও আমরা করছি এবং প্রাইস পলিসিতে আমি যা বলেছিলাম যে ছোট শিল্পকে আমরা প্রেফারেন্স দেব, এই পদক্ষেপ এখন আমরা নিতে পারব। আমি আবার সেই কথায় আসছি যে ইতিহাস, তুমি কথা বল। সৌগতবাবু, আপনারা জানেন যে গ্রামের বিদ্যুৎ এসেছে

বলে আপনারা কি করেছিলেন। আমি নানা জেলা ঘুরতে গিয়ে দেখেছি যে একটা বিস্ময়কর ব্যাপার। একটা পোল দাঁড়িয়ে আছে কিন্তু সেখানে তারের মাধ্যমে বিদ্যুতের সংযোগ হয়নি। অথচ সেখানে বলে দেওয়া হয়েছে যে বিদ্যুতিকরণ করা হয়েছে। যেগুলি কংগ্রেস শাসিত রাজ্য সেখানে এই ট্রাডিশন আছে কিনা আমি জানি না। তবে প্রচন্ড ঘাটতির মুখে দাঁড়িয়ে কিন্তু এটা করতে হয়েছিল যার জন্য একটা কনসোলিডেশন প্রোগ্রামে আমাদের যেতে হয়েছে যে গ্রামগুলিতে সত্যিকারের বিদ্যুৎ পৌঁছায়নি। আপনি যে দুটো কথা বলেছেন, আমাদের পূর্বতন অর্থমন্ত্রী যে প্রস্তাবগুলি রেখেছিলেন সেগুলি খুব সঠিক প্রস্তাব। এগুলি আমার মাথায় আছে, আমি জানি। সেই সময়ে কি কি সাংবিধানিক কথা বলা না বলা হয়েছিল, এখন আবার সুযোগ এসেছে তোলা উচিত। তবে একটা কথা বলি, এখনও পর্যন্ত এছাড়াও দুটি পদক্ষেপের কথা বিকল্প হিসাবে মনে রাখা ভালো। প্রথমত ব্যাঙ্কের ক্ষেত্রে বলি। ব্যাঙ্ক কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ প্রচুর অর্থ রাখছে। ব্যাঙ্কে এখন থেকে ২ বছর আগে যে ১২ হাজার কোটি টাকা জমা ছিল সেটার সঙ্গে কিন্তু আরও ২ হাজার কোটি টাকা এর মধ্যে যুক্ত হয়েছে। গ্রামাঞ্চলে ব্যাঙ্কগুলিতে ডিপোজিট বাড়ছে। এই অবস্থায় দাঁড়িয়ে ক্রেডিট ডিপোজিট রেশিওর যে ৫০ ভাগ আমরা চিন্তা করছি, আমি এখানে দাঁড়িয়ে বলছি যে যদি রাজ্যস্তরে কোনও ব্যাঙ্ক না হয় তাহলে আমরা কোথায় যাব? আমরা মূলত এখন পর্যন্ত আগে এর উপরে জোর দিইনি, আপনারা দেখবেন যে ৮ম যোজনায় বিশেষ নজর পড়বে, সেটা কিন্তু সমবায় ব্যাঙ্কগুলির উপরে। এই সমবায় ব্যাঙ্কগুলি আগামীদিনে আমাদের পঞ্চায়েতের আর্থিক জানানো হবে, ফিনান্সিয়াল উইনডো হবে এবং এই কো-অপারেটিভ ব্যাঙ্কগুলি নিম্নস্তর থেকে তাদের সংগঠনকে আরও ঠিক করে, মজবুত করা হবে। আপনার বাড়ির কাছে ব্যাঙ্ক হোক বা ন্যাশনালাইজ ব্যাঙ্ক হোক, পশ্চিমবঙ্গের যে কোনও ব্যাঙ্ক জায়গায় হোক, এই জায়গাটা আমরা ধরতে চলেছি। এতবড় সেভিংস পশ্চিমবঙ্গের মানুষ দিচ্ছে, তাদের অর্থ পশ্চিমবঙ্গের বাইরে চলে যাবে এটা আমরা হতে দেবনা। সমবায় ব্যাঙ্কগুলি আগামীদিনে সংগঠিত হবে। আপনার এলাকার ব্যাঙ্কগুলিতে যে অর্থ রাখবেন সেই অর্থের ৯০/৯৫ ভাগ রাজ্যের মধ্যে খরচ হবে। আমি আপনাদের এই বিষয়ে সহযোগিতা চাইছি। জুট কর্পোরেশন অব ইন্ডিয়া, কোনও রাজ্যের ক্ষেত্রে সাবসিডি হতে পারে কি না, এই সঙ্গে আমরা বলছি, আমরা এই কাজটা একবার করেছিলাম। জুটের ঘটনায় আমাদের কতকগুলো নতুন চিন্তা এসেছে, যেহেতু উনি বলেছিলেন জুট বড় শিল্পের মাধ্যমে তাকে পুনরুজ্জীবন, সে তো আছেই, সর্বশেষ তথ্য নিশ্চয়ই আপনার কাছে এসেছে, এই মেশিনটা নিউ সেন্ট্রাল জুট মিল করেছে, খুব ছোট আকারে জুটের কোনও শিল্প করা সম্ভব এবং প্রায় ১১/১২ লক্ষ টাকা দিয়ে ৪৫০ জন কাজ পেতে পারেন এবং জুটের দড়ি, সুতলি, এইগুলো বেরোতে পারে। আমরা এমন চিন্তা করছি, এখানে এই কাঁচা জুট কেনার ক্ষেত্রে পঞ্চায়েতকে বিকেন্দ্রীভূত ভাবে যুক্ত করে, আমরা এই ছোট ছোট মিলগুলো শুরু করতে পারি কি না—যেহেতু বললেন, তাই বললাম। জহর যোজনার ক্ষেত্রে—আপনি বলেছেন নেহেরু রোজগার যোজনা সম্পর্কে বক্তব্য রাখা হয়নি। এটা ঠিকই, আমি এটা একটু বলে রাখি। এখানে কিন্তু লক্ষ্য করুন কি রকম গুণগত পরিবর্তন হল, আগে নেহেরু রোজগার যোজনার যে অর্থ, সেটা কিন্তু রাজ্য সরকারকে না জানিয়ে। পৌরসভাগুলোর কাছে সরাসরি দেওয়া হয়েছিল এবং অগ্রাধিকারের ক্ষেত্রে রাজ্য সরকারের সঙ্গে কোনও আলোচনা হয়নি। সর্ব শেষে যে খবর, বন্ধু পৌরমন্ত্রী এখানে

উপস্থিত আছেন, তিনি জানেন, দুটো ক্ষেত্রে পরিবর্তন হয়েছে। নেহেরু রোজগার যোজনার মাধ্যমে যে স্বনিযুক্তি প্রকল্প হবে, তার অগ্রাধিকার রাজ্য সরকার ঠিক করতে পারবেন এবং আর যে স্বনিযুক্তি প্রকল্পগুলো তার সঙ্গে যুক্ত হবে। আর সর্বশেষ যে পেট্রো-কেমিক্যালের ক্ষেত্রে যে রিপোর্টটা মাননীয় সদস্য সুদীপ বাবু বলেছেন, অবশ্যই আমাদের তো এইগুলো সব সময়ে চোখে আসছে। আমি সবশেষ কথা বলি, এটার জন্য বাজার শুধু দেশে নয়, দু মাসের মধ্যে বিদেশে বাজারটা স্টাডি করার জন্য টাটা পেট্রোকেমিক্যালস এবং আমাদের যেটা হচ্ছে, আমরা কিন্তু বিদেশে গিয়ে স্টাডি করেছি এবং ঐ যে রিপোর্টটা, এটা কিন্তু আমি তার সঙ্গে একমত নই। আমাদের কাছে এখন বিদ্যুৎ প্রকল্প ভারতবর্ষের মধ্যে যা স্তরে আছে আই:পি.সি.এল. ছাড়া, একটি প্রকল্প কিছু এগিয়েছে। হলদিয়া বিদ্যুৎ দেওয়ার ব্যাপারে কোনও সমস্যা হচ্ছে, আমি মনে করি না। সর্বশেষ বলছি ৪১২ কোটি টাকার সাপ্লিমেন্টারি গ্রান্টের পরিকল্পনা আমরা রেখেছি, যেন কোনও বিভ্রান্তি না হয়, মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয়কে আমি অনুরোধ করছি, ৪১২ কোটি টাকার অতিরিক্ত দাবি আনছি মানে এই নয় যে ঘাটতি শূন্য বাজেট করলাম, আপনি যেন মনে না করেন, এর সঙ্গে ৪১২ যোগ করা হচ্ছে, তা না। আমি আগের দিন স্পষ্ট ভাবে বলেছি, ৪১২ কোটি টাকা অতিরিক্ত দাবির সঙ্গে ৪৮৮ কোটি টাকার সঞ্চয়, বিভিন্ন দপ্তরের টাকা যেগুলো খরচ করতে পারছি না এখন বুঝতে পারছি, সেই টাকা আছে, কিছুটা করের মাধ্যমে আসছে, তাই এই ৪১২ কোটি টাকা পুরিয়ে পরিকল্পনা খাতে কিছু অতিরিক্ত দিতে পারব। এই আশা রেখে আবার ঘাটতি শূন্য বাজেটে শেষ করতে পারব। আপনাদের সহযোগিতা কামনা করে আমার বক্তব্য শেষ করছি, আশা করি সকলে সমর্থন করবেন।

The motion of Dr. Ashim Kumar Das Gupta that the West Bengal Appropriation Bill, 1990, be taken into consideration was then put and agreed to.

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1990 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Hon'ble members, now I want to tell that some of the members whose names were included in the subject Committee have submitted their resignation.

Shri Krishnadhan Haldar has resigned from the subject Committee of Education. Resignation has been accepted. Shri Debaprasad Sarkar has been nominated in his place.

Shri Debaprasad Sarkar has resigned from the Subject Committee on Transport. Resignation has been accepted. Shri Krishnadhan Haldar has been nominated in his place.

Shri Gunadhar Maity and Dr. Dipak Chandra Chanda have resigned from the Subject Committee on Environment. Their resignation have been accepted. Shri Abul Basar and Sm. Mumtaz Begum have been nominated in their place.

[12-10 — 12-20 P.M.]

## FINANCIAL

### Budget of Government of West Bengal for 1990-91

### DEMAND No. 1

**Major Head : 2011—State Legislature**

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,80,60,000 be granted for expenditure under Demand No. 1 Major Head : "2011—State Legislatures".

(This is inclusive of a total sum of Rs. 95,15,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Abdul Quiyom Molla was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

২। এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ-

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের বেতন ও ভাতা এবং অপর খরচ বাবদ ব্যয়, এবং

(খ) পশ্চিমবঙ্গ বিধানমণ্ডল সচিবালয়ের অফিস চালানোর খরচ সমেত ঐ সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ব্যয়।

৩। উপরে যে অর্থের জন্য দাবি জানানো হয়েছে তা থেকে ৪৪,১৩,০০০ টাকা পশ্চিমবঙ্গ বিধানসভা সদস্যদের বেতন, পূরক ভাতা, কনস্টিটিউয়েন্সি ভাতা, বাড়ি ভাড়া ও অপরাপর ভাতাদি বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করে রাখা হয়েছে। সদস্যদের ভ্রমণের খরচ মেটানোর জন্য ৮৫,০০,০০০ টাকা এবং অপর খরচাদি মেটানোর জন্য ৩,০০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

৪। বিধানমণ্ডল সচিবালয়ের আধিকারিক ও কর্মচারিদের বেতন ও ভাতা এবং বোনাস বাবদ ১,১৪,০০,০০০ টাকা, ভ্রমণের খরচ বাবদ, ২,০০,০০০ টাকা, সচিবালয়ে অফিস চালানোর খরচ বাবদ ৪৫ লক্ষ টাকা এবং ভাড়া, অভিকর ও কর বাবদ ব্যয় নির্বাহের জন্য ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৫। লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমণ্ডল সংসদের কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা এবং রাষ্ট্রমণ্ডল সংসদ পরিসেল-এর পশ্চিমবঙ্গ শাখায় চাঁদা হিসাবে যথাক্রমে ১ হাজার টাকা এবং ৫২,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

৬। সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘভাতা সংশোধিত বেতনক্রম এবং বকেয়া প্রাপ্য প্রভিডেন্ট ফান্ডে স্থানান্তরকরণ বাবদ বর্ধিত ব্যয় নির্বাহের জন্য বাজেটে ৮৫,৯১,০০০ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

৭। এই বলে আমি ১৯৯০-৯১ আর্থিক বছরের ১নং দাবির অধীনে ৩,৮০,৬০,০০০

টাকা (তিন কোটি আশি লক্ষ যাট হাজার টাকা) বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনাদের কাছে আবেদন জানাচ্ছি।

**হিসাবখাত : ২০১১—রাজ্য বিধান মণ্ডল**

| ২ রাজ্য বিধান মণ্ডল | | ১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্কলন | ১৯৮৯-৯০ সালের সংশোধিত বাজেট |
|---|---|---|---|
| ১০১—বিধানসভা | ভোটেড | ১,৩২,১৩,০০০ টাকা | ১,২৫,৮৩,০০০ টাকা |
| | চার্জড | ২,৫৯,০০০ টাকা | ২,৫৯,০০০ টাকা |
| ১০৩—বিধানসভা সচিবালয় | ভোটেড | ১,৬২,৫৬,০০০ টাকা | ১,৬৪,০৩,০০০ টাকা |
| | চার্জড | ১৭,০০০ টাকা | ১৭,০০০ টাকা |
| ৮০০—অন্যান্য ব্যয় | | ৮৫,৯১,০০০ টাকা | ২৫,৩১,০০০ টাকা |
| | **মোট ভোটেড** | **৩,৮০,৬০,০০০ টাকা** | **৩,১৫,১৭,০০০ টাকা** |
| | **চার্জড** | **২,৭৬,০০০ টাকা** | **২,৭৬,০০০ টাকা** |

**১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্কলন ব্যয়ের বিশদ বিবরণী**
**(খাতের বিশদ বিবরণ)**

| ১০১—বিধানসভা | | ১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|
| মাহিনা :- | | |
| বেতন | ভোটেড | ১১,০৭,০০০ টাকা |
| | চার্জড | ২৪,০০০ টাকা |
| পূরক ভাতা | ভোটেড | ৯,৪০,০০০ টাকা |
| কনস্টিটিউয়েন্সি ভাতা | চার্জড | ১৫,৬৬,০০০ টাকা |
| বাড়িভাড়া ও অন্যান্য | ভোটেড | ৮,০০,০০০ টাকা |
| ভাতা | চার্জড | ৩৫,০০০ টাকা |
| ভ্রমণের খরচ | ভোটেড | ৮৫,০০,০০০ টাকা |
| | চার্জড | ২,০০,০০০ টাকা |
| অপর খরচ | — | ৩,০০,০০০ টাকা |
| | **মোট ১০১—ভোটেড** | **১,৩২,১৩,০০০ টাকা** |
| | **চার্জড** | **২,৫৯,০০০ টাকা** |

| ১০৩ বিধানসভা সচিবালয় | | | টাকা |
|---|---|---|---|
| মাহিনা | | | ৪৩,০০,৩০০ |
| মহার্ঘভাতা | | | ৫৭,০০,০০০ |
| বাড়িভাড়া ও অন্যান্য ভাতা | | | ৯,৫০,০০০ |
| অ্যাডহক—বোনাস | | | ৪,৫০,০০০ |
| ভ্রমণের খরচ | | | ২,০০,০০০ |
| অফিস চালানোর খরচ | ভোটেড | | ৪৫,০০,০০০ |
| | চার্জড | | ১৭,০০০ |
| ভাড়া, অভিকর ও কর | | | ১,০০,০০০ |
| লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমণ্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা | ১,০০০ | | |
| রাষ্ট্রমণ্ডল সংসদ পরিসেলের পশ্চিমবঙ্গ শাখায় দেয় চাঁদা | | | ৫২,০০০ |
| মোট ১০৩ | ভোটেড | | ১,৬২,৫৬,০০০ |
| | চার্জড | | ১৭,০০০ |
| ৮০০ অন্যান্য ব্যয় | | | |
| ১) সংশোধিত বেতনক্রম ও অন্যান্য সুযোগ সুবিধা বাবদ থেকে বরাদ্দ | | | ৪৮,৪২,০০০ |
| ২) অতিরিক্ত মহার্ঘভাতা বাবদ থেকে বরাদ্দ | | | ১২,৫০,০০০ |
| ৪) বকেয়া বেতন প্রভিডেন্ট ফান্ডে স্থানান্তকরণের জন্য থেকে বরাদ্দ | | | ২৪,৯৯,০০০ |
| | মোট | | ৮৫,৯১,০০০ |
| সর্বমোট : | ভোটেড | | ৩,৮০,৬০,০০০ |
| | চার্জড | | ২,৭৬,০০০ |

## DEMAND No. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Ashim Kumar Das gupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 84,60,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council Ministers".

(This is inclusive of a total sum of Rs. 21,15,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯০-৯১ সালে ৩ নং দাবির অধীনে মুখ্য খাত '২২০১৩-মন্ত্রিপরিষদ'' বাবদ ব্যয়নির্বাহের জন্য ৮৪,৬০,০০০ টাকা (চুরাশি লক্ষ ষাট হাজার টাকা) মঞ্জুর করা হোক। (ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে যে ২১.১৫ লক্ষ টাকা পাওয়া গিয়েছিল, উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে)।

(২) এই হিসাব-খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ-

(ক) মন্ত্রীদের বেতন, ভ্রমণ ভাতা, নিয়ামক ভাতা (সাম্পচুয়ারি) এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয়,

(খ) রাজ্য সরকারের অতিথিদের বিনোদন ও আপ্যায়ন বাবদ ব্যয়, এবং

(গ) নিজেদের বিচার-বিবেচনা মতো মন্ত্রীরা যে অনুদান মঞ্জুর করেন, সেই অনুদান বাবদ ব্যয় ও সেই সঙ্গে মন্ত্রীদের অন্যান্য বিবিধ ব্যয়।

(৩) পূর্বোক্ত যে পরিমাণ অর্থের জন্য এই দাবি জানানো হচ্ছে তা থেকে ১৩.০০ লক্ষ টাকা মন্ত্রীদের বেতন, নিয়ামক ভাতা এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করা হয়েছে।

(৪) মন্ত্রীদের ভ্রমণের খরচ মেটানোর জন্যও ১৮.০০ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে।

(৫) এ-বছর রাজ্য সরকারের অতিথিদের বিনোদন ও আপ্যায়নের খরচ মেটানোর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ৪৫.০০ লক্ষ টাকা।

(৬) ''নিজেদের বিচার-বিবেচনা মতো অনুদান'' মঞ্জুর করতে গিয়ে মন্ত্রীদের যে ব্যয় হতে পারে তা মেটানোর জন্যও ১.৬০ লক্ষ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

(৭) মন্ত্রীদের বিবিধ ধরনের অন্য কিছু কিছু ব্যয় মেটানোর জন্যও বাজেটে ৭.০০ লক্ষ টাকা ধরে রাখা হয়েছে।

(৮) এই বলে, আমি ১৯৯০-৯১ আর্থিক বছরে ৩নং দাবির অধীনে ৮৪.৬০ লক্ষ টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

**মুখ্যখাত : ২০১৩—মন্ত্রিপরিষদ**

| গৌণ খাত | বাজেট প্রাক্কলন ১৯৯০-৯১ | সংশোধিত বাজেট ১৯৮৯-৯০ |
|---|---|---|
| **পরিকল্পনা বহির্ভূত** | | |
| ১০১—মন্ত্রী ও রাষ্ট্রমন্ত্রীগণের বেতন— | ১০,০০,০০০ | ১০,০০,০০০ |
| ১০২—নিয়ামক (সাম্পচুয়ারি) ও অন্যান্য ভাতা | ৩,০০,০০০ | ৩,০০,০০০ |

| গৌণ খাত | বাজেট প্রাক্কলন ১৯৯০-৯১ | সংশোধিত বাজেট ১৯৮৯-৯০ |
|---|---|---|
| **পরিকল্পনা বহির্ভূত** | | |
| ১০৪—বিনোদন ও অতিথি আপ্যায়ন— | ৪৫,০০,০০০ | ৪০,০০,০০০ |
| ১০৫—মন্ত্রী কর্তৃক নিজ বিচার বিবেচনা বাবদ অনুদান | ১,৬০,০০০ | ১,৬০,০০০ |
| ১০৬—ডিপার্টমেন্ট অফ ক্যাবিনেট অ্যাফেয়ার্স | — | — |
| ১০৮—ভ্রমণ বাবদ | ১৮,০০,০০০ | ১৮,০০,০০ |
| ৮০০—অন্যান্য খরচ | ৭,০০,০০০ | ৭,০০,০০০ |
| মোট (ভোটেড) | ৮৪,৬০,০০০ | ৭৯,৬০,০০০ |

## DEMAND No. 4

**Major Head : 2014—Administration of Justice**

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the recommendation of the Governor Sir, I beg to move that a sum of Rs. 30,45,83,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs 7,61,46,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Abdul Quiyom Molla was taken as moved.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০১৪-বিচার সংক্রান্ত প্রশাসন" বাবদ ব্যয় মেটাবার জন্য ৩০,৪৫,৮৩,০০০ (তিরিশ কোটি পঁয়তাল্লিশ লক্ষ তিরাশি হাজার) টাকা মঞ্জুর করা হউক।

নবম অর্থ কমিশন রাজ্যের বিচার বিভাগীয় প্রশাসনের—"আপগ্রেডেশন" সংক্রান্ত প্রকল্পগুলির জন্য ১৯৮৯-৯০ সালে অন্তর্বর্তী বরাদ্দ হিসাবে ৭৪.৩২ লক্ষ টাকা অনুমোদন করেছিল। উক্ত ৭৪.৩২ লক্ষ টাকা বরাদ্দের মধ্যে ৩০.০০ লক্ষ টাকায় ৪টি আদালত-গৃহ নির্মাণ, ১০.৪৮ লক্ষ টাকায় ৮টি বাস-গৃহ নির্মাণ এবং ৩৩.৮৪ লক্ষ টাকায় বিভিন্ন আদালতে ১৮টি সুখ-সুবিধার প্রকল্প বাবদ মূলধনী ব্যয় হিসাবে রাখা হয়েছে।

২। ১৯৯০-৯১ সালে বার্ষিক পরিকল্পনার অন্তর্গত খাতে বিচার বিভাগের জন্য ৬০.০০ লক্ষ টাকা অনুমোদন করেছেন। এ রাজ্যের বিভিন্ন জেলার রেজিস্ট্রেশন দপ্তরগুলির নির্মাণ সংক্রান্ত জরুরি প্রকল্পগুলিকে অন্তর্ভুক্ত করার প্রচেষ্টা নেওয়া হয়েছে। কলিকাতা হাইকোর্টের বিচারকগণের বাস-গৃহ নির্মাণের জন্য বিধাননগরে জমি কেনার প্রকল্পটিও অন্তর্ভুক্ত করা হয়েছে। বরাদ্দের স্বল্পতার দরুন এ বছরে অনেক জরুরি প্রকল্প পরিকল্পনায় অন্তর্ভুক্ত করা যায়নি, পরিকল্পনা খাতে বরাদ্দ বৃদ্ধি পেলে ঐগুলি অন্তর্ভুক্ত করা হবে।

৩। উত্তর ২৪-পরগনা জেলায় ব্যারাকপুরে দুটি মুন্সেফ আদালত স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। এই উদ্দেশ্যে ব্যারাকপুরে পোর্টপ্লেয়ার লাইন (পূর্ব)-এ একটি উপযুক্ত বাড়ি ইজারা নেওয়া হয়েছে এবং খুব স্বল্প সময়ের মধ্যে আদালতের এজলাস, ডায়াস, প্রিসাইডিং অফিসারের কক্ষ ইত্যাদি নির্মাণের কার্য সমাপ্ত করার জন্য পূর্ত দপ্তরকে অনুরোধ করা হয়েছে। এ উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থ ইতিমধ্যেই বরাদ্দ করা হয়েছে এবং অতি শীঘ্র বাড়িটি দেওয়ানি আদালত হিসাবে ব্যবহারের জন্য প্রস্তুত হয়ে যাবে বলে আশা করা যাচ্ছে।

৪। উত্তর ২৪ পরগনার বারাসাতে একটি পূর্ণাঙ্গ জেলা ও দায়রা বিচারকের আদালত ১৩৯৭ সালের ২রা বৈশাখ তারিখ থেকে চালু করার প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

৫। মোটর দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণের জমে থাকা বিপুল বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির স্বার্থে ১৯৮৯-৯০ সালে বিভিন্ন জেলায় সাতটি (৭) লোক-আদালত অনুষ্ঠিত হয়েছে। এই আদালতগুলিতে মোট ৫০৫টি মামলা আপোষে মীমাংসা করা সম্ভব হয়েছে এবং দুর্ঘটনায় ক্ষতি-গ্রস্তদের মোট ৯৯.২৫ লক্ষ টাকা ক্ষতিপূরণ মঞ্জুর করা হয়েছে।

১৯৯০-৯১ সালেও এরকম অনেকগুলি লোক-আদালতের অনুষ্ঠান করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

এ পর্যন্ত পশ্চিমবঙ্গের সমস্ত জেলাতেই এক বা একাধিক লোক-আদালত অনুষ্ঠিত হয়েছে। তা ছাড়া আইনগত-সাহায্য প্রকল্পটির ব্যাপক প্রচারের উদ্দেশ্যে "বিচারের বাণী" নামে একটি ত্রৈমাসিক পত্রিকা প্রকাশের চেষ্টা করা হচ্ছে। আশা করা যায় যে ঐ পত্রিকায় প্রথম সংখ্যাটি এপ্রিল মাসের মধ্যেই প্রকাশিত হবে।

৬। সরকার ১৯৮৪ সালের ফ্যামিলি কোর্ট অ্যাক্ট অনুযায়ী কলিকাতায় ফ্যামিলি কোর্ট স্থাপনের কথা ভাবছেন। প্রস্তাবিত আদালতের স্থান সংস্থান করা হয়েছে এবং প্রয়োজনীয় সংযোজন ও পরিবর্তনের পর ঐ আদালত নির্বাহের জন্য তাকে প্রস্তুত করা হয়েছে। রাজ্য সরকার কর্তৃক প্রস্তুতব্য উক্ত আইনের ২৩নং ধারার অধীন খসড়া নিয়মবিধিগুলি হাইকোর্টের মতামতের জন্য পাঠানো হয়েছে।

৭। পশ্চিমবঙ্গে নিম্ন দেওয়ানি এবং ফৌজদারি আদালতগুলিতে জবানবন্দি ইত্যাদি বাংলায় লিপিবদ্ধকরণ পর্যায়ক্রমে চালু করার বিষয়টি বিগত কিছুদিন যাবৎ সরকারের বিবেচনাধীন আছে। সেই অনুসারে প্রথম পর্যায়ে ১৮-৯-৮৯ তারিখ থেকে হুগলি, বীরভূম এবং মালদা এই তিনটি জেলার নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষা ইতিমধ্যেই চালু করা হয়েছে। এটা সংযোজন করা যেতে পারে যে (১) পুরুলিয়া (২) কোচবিহার (৩) বাঁকুড়া (৪) মর্শিদাবাদ (৫) নদীয়া (৬) জলপাইগুড়ি (৭) বর্ধমান এবং (৮) মেদিনীপুর—এই আট জেলায় বাংলা ভাষা চালু করার যথাবিহিত পদক্ষেপও গ্রহণ করা হচ্ছে।

৮। অন্যান্য বছরের মতো ১৯৮৯-৯০ সালেও রাজ্য সরকার পশ্চিমবঙ্গ ওয়াকফ কমিশনারের অফিসের পরিচালনার ব্যয়ভার বহন করেছেন। এ বছরও যথাযোগ্য খাতে ২৬,০০,০০০ (ছাব্বিশ লক্ষ) টাকা মঞ্জুরিকৃত সাহায্য হিসাবে পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডের জন্য

সংস্থান করা হয়েছে।

৯। ১৯৮৫ সালের ১লা আগস্ট থেকে মুর্শিদাবাদের পূর্বতন নবাব বাহাদুর এস্টেট (যা সাধারণভাবে মুর্শিদাবাদ এস্টেট নামে পরিচিত) পশ্চিমবঙ্গ সরকারের বিচার বিভাগের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে আসে এবং তারপর থেকে এই এস্টেটের কাজ সরকার নিয়োজিত একজন এস্টেট ম্যানেজারের দ্বারা পরিচালিত হচ্ছে।

এই সময়ের মধ্যে মুর্শিদাবাদ এস্টেট দর্শনার্থী ব্যাপক সংখ্যক সাধারণ মানুষের সুখ-সুবিধার জন্য সরকার নানা ব্যবস্থা গ্রহণ করেছেন। এই বিভাগ এস্টেটে প্রশাসন নিজের নিয়ন্ত্রণে আনার পর থেকে এই সকল সুখ-সুবিধা ব্যাপক সংখ্যক পর্যটককে আকর্ষণ করছে। এস্টেটের প্রশাসনিক ব্যয় বাবদ ১৯৯০-৯১ সালে ১২,৮২,০০০ (বার লক্ষ বিরাশি হাজার) টাকার সংস্থান রাখা হয়েছে।

মহাশয়, এই কথা বলে আমি আমার প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 5

**Major Head : 2015—Elections**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,76,86,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections".

(This is inclusive of a total sum of Rs.1,69,22,000 already voted on account in March, 1990.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯০-৯১ সালে ৫নং দাবির অধীনে ২০১৫-নির্বাচন : হিসাব-খাতে ব্যয়নির্বাহের জন্য ৬,৭৬,৮৬,০০০ টাকা (ছয় কোটি ছিয়াত্তর লক্ষ ছিয়াশি হাজার টাকা) মঞ্জুর করা হোক। (ইতিপূর্বে 'ভোট-অন-অ্যাকাউন্ট'-এ যে ১৬৯.২২ লক্ষ টাকা পাওয়া গিয়েছিল, উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে)।

(২) এই হিসাব-খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ-

(ক) নির্বাচন-তালিকা প্রণয়ন, সংশোধন ও মুদ্রণের জন্য ব্যয়,

(খ) লোকসভা ও রাজ্য বিধানসভার সাধারণ নির্বাচন ও উপ-নির্বাচন অনুষ্ঠানের জন্য ব্যয়, এবং

(গ) রাজ্যের নির্বাচন-সংস্থার আধিকারিক ও কর্মচারিদের জন্য ব্যয়।

(৩) পূর্বোক্ত যে পরিমাণ অর্থের জন্য এই দাবি জানানো হচ্ছে তা থেকে, ব্লক স্তর অবধি বিদ্যমান স্থায়ী নির্বাচনিক সংস্থায় নিযুক্ত কর্মচারী নির্বাচন আধিকারিকদের বেতন, ভাতা ও রাহা খরচ বাবদ এবং অফিস সংক্রান্ত বিবিধ খরচ মেটানোর জন্য বাজেটে ১৫১.৪০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘভাতা, সংশোধিত

বেতনক্রম এবং বকেয়া প্রাপ্য প্রভিডেন্ট ফান্ডে স্থানান্তকরণের জন্যও থোক ৬৩.৪৬ লক্ষ টাকার বরাদ্ধ রাখা হয়েছে।

(৪) ১৯৯০ সালে এ রাজ্যের সকল বিধানসভার নির্বাচন ক্ষেত্রের নির্বাচন তালিকা সমূহের যে সংশোধন করা হবে তার খরচ মেটানোর জন্য ২৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

(৫) ব্যালট বাক্সগুলি অয়েলিং করা, পরিষ্কার করা ও মেরামত করা, এবং নির্বাচন সম্পর্কে প্রয়োজনীয় জিনিসপত্র যে সমস্ত গুদামে রাখা হয় তাহার ভাড়া এবং নির্বাচন অফিসের (বর্তমান ও বকেয়া) বাড়িভাড়া বাবদ ব্যয় নির্বাহের জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ৪.০০ লক্ষ টাকা।

(৬) ১৯৮৯ সালের নভেম্বর মাসে অনুষ্ঠিত লোকসভার সাধারণ নির্বাচনের বকেয়া ব্যয়ের জন্য ২০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

(৭) ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে অনুষ্ঠিত রাজ্য বিধানসভার উপ-নির্বাচন সংক্রান্ত বকেয়া ব্যয় মেটানোর জন্য এবং পশ্চিমবঙ্গ বিধানসভার আসন্ন উপ-নির্বাচনগুলি অনুষ্ঠানের ব্যয় নির্বাহের জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ৮.০০ লক্ষ টাকা।

(৮) এই বলে, আমি ১৯৯০-৯১ আর্থিক বছরে ৫নং দাবির অধীনে ৬,৭৬,৮৬,০০০ টাকার (ছয় কোটি ছিয়াত্তর লক্ষ ছিয়াশি হাজার টাকার) বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

**হিসাব-খাত : ২০১৫-নির্বাচন**

| গৌণ খাত (১) | ১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্কলন (২) | | ১৯৮৯-৯০ সালের সংশোধিত প্রাক্কলন (৩) |
|---|---|---|---|
| যোজনা-বহির্ভূত | টাকা | | টাকা |
| ১০২—নির্বাচন আধিকারিকবৃন্দ | ১,৫১,৪০,০০০ | টাকা | ১,৪৬,০০,০০০ |
| ১০৩—নির্বাচন তালিকা প্রণয়ন ও মুদ্রণ | ২,৫০,০০,০০০ | " | ২,৫০,০০,০০০ |
| ১০৪—যখন একই সঙ্গে লোকসভা ও রাজ্য বিধানসভার নির্বাচন অনুষ্ঠিত হয় তখন তার পরিচালনার জন্য ব্যয় | ৪,০০,০০০ | " | ২,০০,০০,০০০ |
| ১০৫—সংসদের নির্বাচন পরিচালনার জন্য ব্যয় | ২,০০,০০,০০০ | " | ১৮,৫০,০০,০০০ |
| ১০৬—রাজ্য বিধানমণ্ডলের নির্বাচন পরিচালনার জন্য ব্যয় | ৮,০০,০০০<br>৪,০০০ (চার্জড) | " | ৪,০০,০০০<br>৪,০০০ (চার্জড) |

| গৌণ খাত (১) | ১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্কলন (২) | ১৯৮৯-৯০ সালের সংশোধিত প্রাক্কলন (৩) |
|---|---|---|
| যোজনা-বহির্ভূত | টাকা | টাকা |
| ১০৭—নির্বাচন ট্রাইব্যুনাল | —— | —— |
| ৮০০—অন্যান্য ব্যয় | ৬,৪৬,০০০ টাকা | ১৮,৭১,০০০ |
| সর্বমোট | ৬,৭৬,৮৬,০০০ টাকা + ৪,০০০ (চার্জড) | ২৫,০৪,৭১,০০০ + ৪,০০০ (চার্জড) |

## DEMAND No. 6

**Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,40,64,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure".

(This is inclusive of a total sum of Rs.60,16,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 7

**Major Head : 2029—Land Revenue and 5475—Capital Outlay on other General Economic Services**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,08,33,25,000 be granted for expenditure under Demand No.7, Major Heads : 2029 Land Revenue and 5975—"Capital Outlay on other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs.27,08,32,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Benoy Krishna Chowdhury was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৯০-৯১ সালের ব্যয়-বরাদ্দের জন্য মোট যে ১০৮,৩৩,২৫,০০০ (একশ আট কোটি তেত্রিশ লক্ষ পঁচিশ হাজার) টাকার দাবি উত্থাপন করা হয়েছে, তার মধ্যে "২০২৯-ভূমি রাজস্ব" খাতে ১০৭,২৭,৯৫,০০০ (একশ সাত কোটি সাতাশ লক্ষ পঁচানব্বই হাজার) টাকা এবং "৫৪৭৫-অন্যান্য অর্থনৈতিক কৃত্যকের জন্য মূলধন বিনিয়োগ" খাতে ১,০৫,৩০,০০০ (এক কোটি পাঁচ লক্ষ ত্রিশ হাজার) টাকা ব্যয় হবে বলে অনুমান করা হয়েছে।

২। রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৬১নং দাবি সংক্রান্ত মুখ্যখাত "২৫০৬-ভূমি সংস্কার" বাবদ ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ১৬,৮৯,৫২,০০০ (ষোল

কোটি উননব্বই লক্ষ বাহান্ন হাজার) টাকা মঞ্জুর করা হউক। এর মধ্যে ইতিমধ্যেই ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরিকৃত ৪,২২,৩৮,০০০ (চার কোটি বাইশ লক্ষ আটত্রিশ হাজার) টাকা অন্তর্ভুক্ত হয়েছে।

৩। এখানে আমি আমার প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আপনার অনুমতি নিয়ে আমার দপ্তরের বিভিন্ন কাজকর্মের অগ্রগতি নিয়ে সংক্ষেপে কিছু আলোচনা করব।

৪। এ রাজ্যে গ্রামবাসীদের অধিকাংশকেই জীবিকার জন্য জমির উপর নির্ভর করতে হয় বলে গ্রামোন্নয়ন সংক্রান্ত যে কোনও প্রকল্পেই ভূমি সংস্কার একটি প্রধান অঙ্গ। এ কারণে গ্রামীণ উন্নয়নের ব্যাপারে আমরা যে সুসংহত কার্যক্রম গ্রহণ করেছি সে কার্যক্রমে ভূমি সংস্কারের একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। গ্রাম-বাংলার ভূমি-স্বত্ব ব্যবস্থার যথাযথ পরিবর্তন করে মধ্যস্বত্ব সম্পূর্ণভাবে লোপ এবং যিনি সত্যিকার জমি চাষ করেন জমির উপর তার অধিকারকে আরও সুদৃঢ় করাই হল আমাদের ভূমি সংস্কার কর্মসূচির মূল উদ্দেশ্য। যদিও ১৯৫৩ সালের জমিদারি গ্রহণ আইন অনুসারে মধ্যস্বত্বের বিলুপ্তিসহ জমির উপর সর্বোচ্চ সীমা ধার্য হয়েছে, গ্রাম-বাংলার দরিদ্র অধিবাসীদের শোষণ সম্পূর্ণভাবে নিশ্চিহ্ন হয় নি। এ অবস্থার জন্য অনেকাংশে দায়ী আইনের বিধান এবং তার রূপায়ণের মধ্যে ফাঁক এবং রূপায়ণে শৈথিল্য। সুতরাং আমাদের প্রাথমিক কাজ ছিল আইনের যথাযথ সংশোধন করে এ সমস্ত ফাঁক দূর করা এবং দরিদ্র জনসাধারণের মঙ্গলের দিকে দৃষ্টি রেখে আইনের বিধানসমূহকে যথাসম্ভব সুষ্ঠুভাবে রূপায়ণ করা। নানাপ্রকার অসুবিধার মধ্যে কাজ করা সত্ত্বেও আমরা গ্রামীণ ভূমি ব্যবস্থার মধ্যে কিছু পরিবর্তন সাধন করতে সমর্থ হয়েছি। আইন এবং বিভিন্ন ভূমি সংস্কার কর্মসূচিতে গ্রামীণ দরিদ্র মানুষের জন্য যে সকল সুযোগ-সুবিধার ব্যবস্থা হয়েছে সেগুলো যাতে তাদের কাছে পৌঁছে দেওয়া যায় এবং তারা যাতে সেগুলি সদ্ব্যবহার করতে পারেন সে ব্যাপারেও আমরা প্রয়াসী হয়েছি।

৫। আইনের বিধান এবং তার রূপায়ণের মধ্যে যে বিরাট ফাঁক ছিল তার সুযোগ নিয়ে অনেক মধ্যস্বত্বাধিকারি সর্বোচ্চ সীমার বাইরে প্রচুর জমি রেখেছিলেন। তাছাড়া আইনের বিধানর কোনও অপ্রতুলতা না থাকা সত্ত্বেও অধিকাংশ বর্গাদারের নাম নথিভুক্ত করা হয় নি। অল্পসংখ্যক লোকের হাতে প্রাচুর্য কেন্দ্রীভূত হয় এবং তার ফলে বেশি লোকের অর্থনৈতিক মানের ক্রমাবনতি ঘটে। আমরা ভূমি সংস্কারের যে কর্মসূচি গ্রহণ করেছি তার মুখ্য লক্ষ্য হল এ প্রবণতা দূর করা ভৌম বিত্তে সুষম বণ্টন।

৬। আমাদের ভূমি সংস্কার কর্মসূচির প্রধান অঙ্গগুলি হলঃ- (১) আইনে নির্দিষ্ট সর্বোচ্চ সীমার উর্দ্ধে রক্ষিত সব জমি সরকারের ন্যস্ত করা, (২) ভূমিহীন এবং অল্প জমির মালিকদের ন্যস্ত কৃষিজমি বণ্টন (৩) বর্গাদারদের নাম নথিভুক্তকরণ, (৪) বর্গাদর এবং পাট্টাদারদের প্রতিষ্ঠানিক সাহায্যের ব্যবস্থা, (৫) ভূমিহীন চাষী; গ্রামীণ কারিগর ও মৎস্যজীবীদের বাস্তুজমির পাট্টা প্রদান, (৬) ন্যস্ত অকৃষি জমির সার্থক ব্যবহার, (৭) স্বত্বলিপির নবীকরণ (৮) আইন সংশোধন করে বর্গাদারসহ গ্রামীণ দরিদ্রদের অধিকতর অধিকার দানের ব্যবস্থা গ্রহণ এবং (৯) সুসংহত ভূমিশাসন ব্যবস্থা চালু করা। এই কর্মসূচিগুলির বিশদ প্রয়োগ নির্ধারণে আমরা তফসিলি জাতি ও উপজাতিদের স্বার্থরক্ষায় বিশেষভাবে সচেষ্ট হয়েছি।

৭। আমাদের ভূমি সংস্কার কর্মসূচির অন্যতম উল্লেখযোগ্য দিক হল এই কর্মসূচির সুষ্ঠু রূপায়ণে পঞ্চায়েত প্রতিষ্ঠানসমূহের সক্রিয় অংশগ্রহণ। বিভিন্ন কর্মসূচির আওতায় পড়েন এ ধরনের সুবিধা প্রাপকদের সনাক্তকরণ এবং তারা যাতে প্রাপ্ত সুবিধাসমূহের সার্থক ব্যবহার করতে পারেন তার জন্য আমরা যে উদ্যোগ নিয়েছি পঞ্চায়েত প্রতিষ্ঠানসমূহ সেই উদ্যোগের অংশীদার হয়েছেন। আমি এ কথা গর্বের সঙ্গে উল্লেখ করতে চাই যে, এই সংস্থাগুলি বিভিন্ন কর্মসূচি রূপায়ণে প্রশাসনকে প্রশংসনীয়ভাবে সর্বপ্রকার সাহায্য করেছেন।

৮। এই সরকার দায়িত্বভার গ্রহণ করার পর থেকে ১৯৫৩ সালের জমিদারি গ্রহণ আইন এবং ১৯৫৫ সালের ভূমি সংস্কার আইনের বিধানসমূহ কঠোরভাবে রূপায়ণ করেছে। এর ফলে ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১২,৬০,৯৪২.৬৮ একর কৃষিজমি সরকারের ন্যস্ত হয়েছে। সর্বভারতীয় মানে এবং বিশেষ করে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র আয়তনের কথা বিবেচনা করলে আমাদের সাফল্য বিশেষ উল্লেখের দাবি রাখে। যে সকল ক্ষেত্রে মধ্যস্বত্বাধিকারী ও জমির মালিকরা আইন বহির্ভূতভাবে সর্বোচ্চ সীমার বাইরে জমি রেখেছেন সেই সকল ক্ষেত্রে যাতে সর্বোচ্চ সীমার উর্দ্ধে রক্ষিত জমি ন্যস্ত করা যায় তার জন্য সবিশেষ চেষ্টা করা হচ্ছে।

৯। ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৮,৭৯,২২৫ একর ন্যস্ত কৃষিজমি ১৮,৫১,৯৪৫ জন ব্যক্তিকে বণ্টন করা হয়েছে। এর মধ্যে ৬,৮৪,৭৩৬ জন তফসিলি জাতি এবং ৩,৫১,৯৩৮ জন উপজাতিভুক্ত। ১৯৮৭ সালের ৩১শে মার্চ যে সকল ন্যস্ত কৃষিজমি কোনওপ্রকার মামলায় আবদ্ধ ছিল না সেই প্রকার সমস্ত জমি রক্ষণাবেক্ষণের জন্য পঞ্চায়েত সমিতিসমূহকে হস্তান্তর করা হয়। ঐ জমির মধ্যে কৃষির উপযুক্ত এবং বণ্টনযোগ্য জমি চিহ্নিতকরণের জন্য পঞ্চায়েত প্রতিষ্ঠানসমূহের সাথে যৌথভাবে সমীক্ষা ও তদন্ত করা হচ্ছে এবং চিহ্নিত জমি উপযুক্ত লোকেদের বণ্টন করা হচ্ছে। এই বিরাট কর্মযজ্ঞে পঞ্চায়েত সংস্থাগুলি প্রশংসনীয় ভূমিকা পালন করছেন।

১০। বর্গাদারদের নাম নথিভুক্ত করা আমাদের ভূমি সংস্কার কর্মসূচির একটি গুরুত্বপূর্ণ অঙ্গ। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ১৯৭৮ সালে বর্গাদারদের নাম নথিভুক্তকরণ ত্বরান্বিত করার উদ্দেশ্য নিয়ে আমরা "অপারেশন বর্গা" নামে একটি বিশেষ কর্মসূচি গ্রহণ করি। এই কর্মসূচি এখনও চালু রয়েছে এবং ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১৪,০৫,৪৪২ জন বর্গাদার নথিভুক্ত করা হয়েছে যার মধ্যে ৪,২০,৮৯৯ জন তফসিলি জাতি এবং ১,৬৮,৪২৭ জন উপজাতিভুক্ত।

১১। বর্গাদার এবং পাট্টাদারদের প্রাতিষ্ঠানিক সাহায্য দেবার জন্য আমাদের একটি প্রকল্প চালু আছে। এই প্রকল্পের উদ্দেশ্য হল তাদের উপর গ্রামীণ মহাজন ও ভূস্বামীদের প্রভাব খর্ব করা। যদিও ১৯৭৮ সালে খুবই সাধারণভাবে এই প্রকল্পটি হাতে নেওয়া হয়, পঞ্চায়েত সংস্থাসমূহের সহযোগিতার ফলে উত্তরোত্তর অধিকসংখ্যক পরিবারকে এর আওতায় আনা সম্ভব হয়েছে। এই প্রকল্পে এ বৎসরের রবি মরশুমে লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ১.৩০ লক্ষ পরিবার।

১২। কৃষি-শ্রমিক, গ্রামীণ কারিগর এবং মৎস্যজীবীদের বাস্তুজমির স্বত্ব প্রদানের ক্ষেত্রে আমাদের কাজের অগ্রগতি বিশেষ উল্লেখের দাবি রাখে। এ পর্যন্ত আমরা প্রায় ২.৪৮ লক্ষ

পরিবারকে জমির স্বত্ব প্রদান করতে পেরেছি। এই প্রকল্পটি গ্রামীণ বাংলায় এক নীরব বিপ্লবের সূচনা করেছে বললে ভুল হবে না।

১৩। ভূমিশাসন, জমির সর্বোচ্চ সীমা সংক্রান্ত বিধানসমূহ রূপায়ণ প্রভৃতি ব্যাপারে নবীকৃত ভূমি স্বত্বলিপি একান্তভাবেই অপরিহার্য। সমগ্র রাজ্যে স্বত্বলিপি নবীকরণের কাজ চলছে এবং ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ২২,০৮৪টি মৌজার স্বত্বলিপি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে।

১৪। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনে আমরা যে সকল সংশোধন করেছি তার ফলে সকল শ্রেণীর জমি ''ভূমি''-র সংজ্ঞার অন্তর্ভুক্ত হয়েছে এবং যাবতীয় অকৃষি প্রজাস্বত্ব সরকারের ন্যস্ত হয়েছে। এই সকল স্বত্ব ন্যস্ত হওয়ার ফলে পশ্চিমবঙ্গে প্রজাস্বত্ব ন্যস্তকরণ সম্পূর্ণতা লাভ করেছে। আশা করা যায় যে, সর্বোচ্চ সীমার উর্দ্ধে প্রচুর পরিমাণ অকৃষি জমি সরকারে ন্যস্ত হবে এবং এ জমি ভূমিহীন এবং অল্প জমির মালিকদের মধ্যে বিলি করা ছাড়াও নানাপ্রকার সামাজিক ব্যবহারে কাজে লাগবে। যে সমস্ত রায়তের সর্বোচ্চ সীমার উর্দ্ধে জমি আছে সরকার তাদের কাছে কি পরিমাণ জমি তারা রাখতে চান তা জানিয়ে রিটার্ন আহ্বান করেছেন। যে সকল ক্ষেত্রে বেশি পরিমাণ জমি সরকারের ন্যস্ত হওয়ার সম্ভাবনা সেই সব ক্ষেত্রে সংশ্লিষ্ট রায়তদের চিহ্নিত করা হচ্ছে যাতে সর্বোচ্চ সীমার উর্দ্ধের জমি আইনানুগ ব্যবস্থা গ্রহণের পর সরকারে ন্যস্ত করা যায়।

১৫। আমার দপ্তরের একটি উল্লেখযোগ্য কাজ হল জমির অধিগ্রহণ, উন্নয়নের ব্যাপারে যার এক গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। বর্তমানে আমার দপ্তর তিস্তা বাঁধ প্রকল্প, মেট্রো রেল, দিঘা-তমলুক, নামখানা রেলপথ প্রকল্প, হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্প এবং বিভিন্ন গৃহনির্মাণ ও জমি উন্নয়ন প্রকল্পের জন্য জমি অধিগ্রহণ করে চলেছে। এ বৎসরে বিভিন্ন প্রকল্পের জন্য ৩.৬ হাজার একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং ক্ষতিপূরণ হিসেবে সংশ্লিষ্ট জমির মালিকদের মোট ৮.৭৫ কোটি টাকা দেওয়া হয়েছে।

১৬। আমরা শহরাঞ্চলে, শহরাঞ্চলীয় জমি (উর্ধসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬ রূপায়ণ করে চলেছি। এই আইনে শহরাঞ্চলে ফাঁকা জমির উপর উর্ধসীমা আরোপ করা হয়েছে। জমির মালিকরা যে রিটার্ন দাখিল করেছেন তা পরীক্ষা করে দেখা হচ্ছে। এ পর্যন্ত আমরা এ আইনের বিধান অনুসারে প্রায় ১৩.৩৫ লক্ষ বর্গমিটার জমি সরকারে ন্যস্ত করতে পেরেছি। ঐ ন্যস্ত জমির মধ্যে প্রায় ২.৪৪ লক্ষ বর্গমিটার জমি বিভিন্ন সরকারি দপ্তর এবং সামাজিক সংস্থাকে দেওয়া হয়েছে।

১৭। কলকাতা এবং হাওড়া শহরে ১৯৮১ সালের কলকাতা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইনটি রূপায়ণের কাজ চলছে। এই আইনে ঠিকা প্রজাস্বত্ববিশিষ্ট জমি ও অন্যান্য জমিতেও মধ্যস্বত্বের বিলোপসাধন করে ঠিকাপ্রজা ও অন্যান্য প্রজাগণকে সরাসরি সরকারের অধীনে আনা হয়েছে। ঠিকাপ্রজা ও জমির মালিকদের দাখিল করা রিটার্নগুলি পরীক্ষা করে দেখা হচ্ছে। হাইকোর্ট এ আইনের কয়েকটি বিধানকে সংবিধানবিরুদ্ধ বলে ঘোষণা করার ফলে কাজের অগ্রগতি কিছুটা ব্যাহত হয়েছে। হাইকোর্টের সেই আদেশের বিরুদ্ধে রাজ্য সরকার আপিল করেছেন এবং তা এখনও বিচারাধীন আছে।

১৮। আমার গতবারের বাজেট ভাষণে আমি উল্লেখ করেছিলাম যে আমরা ভূমি ও ভূমি রাজস্ব শাসন, ভূমি সংস্কার কর্মসূচির সুষ্ঠু রূপায়ণ প্রভৃতির জন্য এ রাজ্যের সুসংহত প্রশাসনিক কাঠামো চালু করেছি। এ কাঠামো চালু করার সঙ্গে সঙ্গে আমরা বহুপ্রতীক্ষিত রায়ত-ওয়ারি ভূমি শাসন ব্যবস্থা গ্রহণ করেছি। এ কাঠামো প্রবর্তনের ব্যাপারে কয়েকটি মামলা চালু থাকা সত্ত্বেও জেলাস্তর থেকে গ্রাম পঞ্চায়েতস্তর পর্যন্ত প্রায় সর্বত্রই কর্মচারিরা যোগদান করেছেন এবং এ ব্যবস্থা পুরোপুরি চালু হয়েছে। আশা করা যায় যে প্রশাসনিক কাঠামো প্রবর্তনের ফলশ্রুতি হিসেবে ভূমি ও ভূমি রাজস্ব শাসন তৃণমূল পর্যন্ত বিস্তৃত ও অধিকতর উন্নয়নমুখী হবে।

১৯। আমি যে সমস্ত কর্মসূচির কথা উল্লেখ করেছি সেগুলি তো চালু থাকবেই, তাছাড়া আমরা আগামী বৎসর ভূমি সংস্কার এবং নতুন পর্যায় আরম্ভ করার প্রস্তাব করছি। অকৃষি প্রজাদের স্বত্ব অধিগ্রহণ, জমির উর্ধসীমা সম্পর্কিত বিধানসমূহের রূপায়ণ ইত্যাদিই হবে নতুন পর্যায়ের কার্যক্রমের প্রধান অঙ্গ। বর্গাদাররা যাতে তাদের চাষের জমি দরকার হলে ক্রয় করতে পারে তার জন্য ঋণ দেবার উদ্দেশ্যে আমরা "ল্যান্ড কর্পোরেশন" গঠনের প্রস্তাব সক্রিয়ভাবে বিবেচনা করছি। তাছাড়া আমরা কৃষক পাশ বই প্রবর্তন করার ব্যাপারেও নীতিগতভাবে সিদ্ধান্ত নিয়েছি। এই ব্যাপারে অন্যান্য রাজ্যের অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে বিশদ ব্যবস্থা নিচ্ছি।

২০। ভূমি সংস্কার সম্পর্কিত প্রচুর মামলা হাইকোর্ট এবং অন্যান্য আদালতে বকেয়া রয়েছে। সংবিধানের ৩২৩খ অনুচ্ছেদ ট্রাইবুন্যাল গঠনের প্রস্তাব আমাদের বিবেচনাধীন রয়েছে. এই ট্রাইবুন্যাল গঠিত হলে মামলাগুলি এবং ভবিষ্যত যে সমস্ত মামলা দায়ের হতে পারে সেগুলি ট্রাইবুন্যাল সত্বর বিচার করে নিষ্পত্তি করতে পারবে। এর ফলে উর্ধসীমার অতিরিক্ত জমি সরকারের ন্যস্ত হওয়ার পর যোগ্য ব্যক্তিদের বিলি-বণ্টনের ব্যবস্থা গ্রহণ করা যাবে।

২১। আমি আমার দপ্তরে বিভিন্ন কাজকর্মের একটি সমীক্ষা করার চেষ্টা করলাম। আমাদের বিভিন্ন প্রকল্পের সুবিধা-প্রাপকেরা সমাজের দরিদ্রতম স্তরের অন্তর্ভুক্ত এবং উল্লেখ করার মতো তাদের কোনও বিত্ত নেই। সুতরাং তাদের যাতে বিভিন্ন গ্রামোন্নয়নে প্রকল্পের আওতায় আনা যায় এ ব্যাপারে আমরা সবিশেষ যত্নপর হয়েছি। এর ফলে তারা তাদের পরিবারের আর্থনৈতিক কাজকর্মকে বিস্তৃত করে এবং তদ্দ্বারা তাদের আয় বৃদ্ধি করে জাতীয় অর্থনীতিতে তাদের যথাসম্ভব অবদান রাখতে পারবে।

২২। পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠানসমূহ এবং কৃষক সংগঠনগুলি, যারা আমাদের বিভিন্ন কর্মসূচি রূপায়ণে সাহায্য ও সহযোগিতা করেছেন, তাদের আমার আন্তরিক ধন্যবাদ জানাই। আমি আমাদের সুবিধা-প্রাপকদেরও প্রশংসা জানাই যাদের আত্ম-মঙ্গলের আকাঙ্খা তাদের এগিয়ে যাওয়ার পথে উদ্বুদ্ধ করবে। সর্বশেষে ভূমি সংস্কারের জন্য আইন প্রণয়নের ব্যাপারে মাননীয় সদস্যারা আমার সঙ্গে যে সহৃদয় সহযোগিতা করেছেন তার জন্য তাদের জানাই আমার গভীর কৃতজ্ঞতা। আমি বিশ্বাস করি যে আমাদের দীর্ঘ যাত্রাপথে আমি এ ব্যাপারে তাদের কাছ থেকে অধিকতর সাহায্য ও সহযোগিতা পাব।

২৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি আপনার মাধ্যমে এই সভার মাননীয়

সদস্যাবৃন্দকে আমার দপ্তরের বিভিন্ন কর্মসূচি রূপায়ণে সাহায্য ও সহযোগিতা করার জন এবং ৭নং দাবির অধীনে মোট ১০৮,৩৩,২৫,০০০ (একশ আট কোটি তেত্রিশ লক্ষ পঁচিশ হাজার) টাকা ব্যয়-নির্বাহ সম্পর্কে আমার বাজেট প্রস্তাব এবং ৬১ নং দাবির অধীনে মোট ১৬,৮৯,৫২,০০০ (ষোল কোটি উননব্বই লক্ষ বাহান্ন হাজার) টাকা ব্যয়-নির্বাহ সম্পর্কে আমার বাজেট প্রস্তাব—এই উভয় প্রস্তাব অনুমোদনের ব্যাপারে তাদের সদয় সহায়তার জন অনুরোধ করছি।

## DEMAND No. 8

### Major Head : 2030—Stamps and Registration

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,47,04,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "Stamps and Registration"

(This is inclusive of a total sum of Rs.3,86,76,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Abdul Quiyom Molla was taken as read.

রেজিস্ট্রেশন ডাইরেক্টোরেট কৃত বিগত তিন বছরের কাজের একটি হিসাব নিম্নে উল্লেখ করা হল :—

| | | | |
|---|---|---|---|
| আনুমানিক আয় (১৯৮৯-৯০) | ১৩.৭০ কোটি | টাকা | |
| আনুমানিক ব্যয় (১৯৮৯-৯০) | ৭.৭৬ | " | " |
| যথার্থ আয় (১৯৮৮-৮৯) | ১৪.৬৭ | " | " |
| যথার্থ ব্যয় (১৯৮৮-৮৯) | ৭.৮৩ | " | " |

(২) রাজ্যের বিগত তিন বছরের মোট নিবন্ধিকরণ

| | | | |
|---|---|---|---|
| ১৯৮৭ . | ১৬.২০ | লক্ষ | (আনুমানিক) |
| ১৯৮৮ · | ১৬.০০ | " | " |
| ১৯৮৯ : | ১৬.৩০ | " | " |

বিগত তিন বছরে আদায়ীকৃত রেজিস্ট্রেশন ফি নিম্নে উল্লেখ করা হল ঃ

| | | | |
|---|---|---|---|
| ১৯৮৬-৮৭ : | ৫.৯৯ কোটি | টাকা | (আনুমানিক) |
| ১৯৮৭-৮৮ : | ১১.২৫ | " | " | "
| ১৯৮৮-৮৯ : | ১৪.৬৭ | " | " | "

(৩) এই আধিকারিকের ব্যয়ের তুলনায় আয়ের (রেজিস্ট্রেশন ফি বাবদ) অতিরিক্ত অংশ বেতন বৃদ্ধি প্রভৃতির দরুন কমে আসছে। রেজিস্ট্রেশন ফি বৃদ্ধির জন্য একটি প্রস্তাব

সরকারের বিবেচনাধীন আছে। ১৯৮৮ সাল থেকে স্ট্যাম্প ডিউটি বৃদ্ধি পেয়েছে।

(৪) বর্তমানে আর.এ. কলিকাতা এবং ডিস্ট্রিক্ট রেজিস্ট্রার অফিস সহ ২১৬টি রেজিস্ট্রেশন অফিস আছে। প্রত্যেকটি রেজিস্ট্রেশন অফিসে নির্ধারিত ৫,৬০০ নথির জায়গায় গড়ে ৭,৫০০ নথি নিবন্ধিভুক্ত করা হয়। কর প্রদানকারীদের আরও বেশি সেবাদানের উদ্দেশ্যে এবং উপযুক্ত নিরীক্ষার মাধ্যমে আয় বৃদ্ধির জন্য অতিরিক্ত চাপ আছে এমন রেজিস্ট্রেশন অফিসগুলির বিভাজনের একটি প্রস্তাব সরকারের সক্রিয় বিচারাধীনে আছে এবং অদূর ভবিষ্যতে নতুন কয়েকটি অফিস খোলার সম্ভাবনা আছে।

(৫) ২১৬টি রেজিঃ অফিসের মধ্যে মাত্র ৪৫টি রেজিঃ অফিস সরকারি ভবনগুলিতে স্থান পেয়েছে। ঝাড়গ্রাম রেজিস্ট্রেশন অফিসের জন্য সরকারি ভবনের নির্মাণ সমাপ্ত হয়েছে এবং দুর্গাপুর ও অন্যান্য ২-৩টি রেজিঃ অফিসের জন্য সরকারি ভবনের কাজ শীঘ্রই শেষ হবে।

সমস্ত জেলাগুলিতে রেকর্ড রুমগুলিতে যে ক্রমবর্ধমান অমূল্য ও স্থায়ী রেকর্ড আছে উহাদের উপযুক্ত রক্ষণাবেক্ষণের জন্য সল্টলেক সিটিতে একটি কেন্দ্রীয় রেকর্ড রুম নির্মাণ করার ব্যবস্থা হয়েছে। এই উদ্দেশ্যে জমি কেনা হয়েছে। নির্মাণ করবার প্ল্যানটিও সরকারের বিবেচনাধীন রয়েছে। এই নির্মাণ কার্য শেষ হলে স্থায়ী রেকর্ড রক্ষার প্রয়োজনে নতুন ভবন নির্মাণের জন্য যে ব্যয় হয় তা অনেকটা কমে যাবে। তাড়াতাড়ি রেজিস্ট্রেশন এবং ওই রেজিস্ট্রিকৃত নথিগুলি জনসাধারণকে সরবরাহ করবার উদ্দেশ্যে রেজিস্ট্রেশন পদ্ধতির ফাইলিং সিস্টেম নিম্নলিখিত দশটি জেলায় দুটি ভাগে চালু করা হয়েছে— চব্বিশ পরগনা (দক্ষিণ এবং উত্তর) রেজিস্ট্রার ও অ্যাস্যুরেন্স, কলিকাতা, হাওড়া, নদীয়া, মুর্শিদাবাদ, বাঁকুড়া, হুগলি এবং জলপাইগুড়ি। যা হোক, পুরানো পদ্ধতিতে অনেক কাজ পড়ে থাকার জন্য নতুন পদ্ধতিতে তাড়াতাড়ি নথিগুলি হস্তান্তর করবার প্রতিশ্রুতি রক্ষা করা যায় নি। বকেয়া কাজ তোলার জন্য কিছু কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে। বকেয়া কাজ কমানোর উদ্দেশ্যে সারা রাজ্যে কেন্দ্রীয়ভাবে নথিগুলির ইলেকট্রোস্ট্যাটিক পদ্ধতিতে ছাপানোর কাজ চালু করা হয়েছে। এই ব্যাপারে মাইক্রো ফিল্মিং পদ্ধতিও চালু করার কথা ভাবা হচ্ছে। যা হোক বর্তমানে রাজ্যের আর্থ-সামাজিক অবস্থায় আমরা ঐকান্তিকভাবে চেষ্টা করছি জনসাধারণকে যতটা সম্ভব উপকার করা যায়। এটা বলা বাহুল্য যে একাধিক রেজিস্ট্রেশন পদ্ধতি চালু রাখা যাবে না।

দলিলের অবমূল্যায়ন এবং শুল্ক ফাঁকি রোধ করার উদ্দেশ্যে একটি রেভিনিউ সেল সৃষ্টি করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। প্রস্তাবিত রেভিনিউ সেলের মাধ্যমে অবমূল্যায়ন পদ্ধতি রোধের প্রচেষ্টায় ভবিষ্যতে সরকারের আয় বৃদ্ধি হবে।

ডাইরেক্টরেট এবং রেজিস্ট্রেশন অফিসগুলির মধ্যে একটি কার্যকর সংযোগ স্থাপনের উদ্দেশ্যে একটি অভ্যন্তরীণ নিরীক্ষা পদ্ধতির প্রস্তাব গ্রহণ করা হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের অধীনে সাব-রেজিস্ট্রারের খালি পদগুলিতে লোক নিয়োগ করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

প্রত্যেক পুলিশ থানায় মুসলিম ম্যারেজ রেজিস্ট্রার এবং কাজী নিয়োগের ব্যাপারে পরামর্শদাতা কমিটির সুপারিশগুলি সরকারের বিবেচনাধীন রয়েছে।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভায় অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 9

**Major Head : 2035—Collection of other Taxes on Property and Captial Transaction**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,76,000 be granted for expenditure under Demand No.9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transaction".

(This is inclusive of a total sum of Rs.4,19,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 10

**Major Head : 2039—State Excise**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,83,52,000 be granted for expenditure under Demand No.10, Major Head : "2039—State Excise".

(This is inclusive of a total sum of Rs.3,20,88,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 11

**Major Head : 2040—Sales Tax**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,35,76,000 be granted for expenditure under Demand No.11, Major Head : "2040—Sales Tax".

(This is inclusive of a total sum of Rs.4,83,94,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 12

**Major Head : 2041—Taxes and Vehicles**

**Shri Shyamal Chakrabarty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.3,11,87,000 be granted for expenditure under Demand No.12, Major Head : "2041—Taxes on Vehicles".

(This is inclusive of a total sum of Rs.77,97,000 already voted on account in March, 1990.)

(The Printed Copies of Shri Shymal Chakraborty was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯০-৯১ আর্থিক বছরে

৭৭নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫১-বন্দর ও আলোকস্তম্ভ" খাতে ৯৯,৮৩,০০০ (নিরানব্বই লক্ষ তিরাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯০ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ২৪,৯৬,০০০ টাকা)

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯০-৯১ আর্থিক বছরে ৭৮নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫৩-অসামরিক বিমান চলাচল" খাতে ৫৩,০৮,০০০ (তিপ্পান্ন লক্ষ আট হাজার) টাকা মঞ্জুর করা হোক (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯০ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ১৩,২৭,০০০ টাকা)।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯০-৯১ আর্থিক বছরে ৮০নং দাবির অধীন মুখ্যখাত "৩০৩৫-সড়ক পরিবহন", "৩০৫৬-অন্তর্দেশীয় জলপথ পরিবহন" "৫০৫৫-সড়ক পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ", ৫০৫৬-অন্তর্দেশীয় জলপথ পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ" এবং "৭০৫৫-সড়ক পরিবহন বাবদ ঋণ" খাতগুলিতে মোট ৮১,৬৩,১৭,০০০ (একাশি কোটি তেষট্টি লক্ষ সতের হাজার) টাকা মঞ্জুর করা হোক (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯০ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ২১,৫৬,৯৯,০০০ টাকা)।

আমার বিভাগের দাবিগুলি উত্থাপন করতে গিয়ে, আমি সবিনয়ে বলতে চাই যে যাত্রী সাধারণের জন্য একটি দক্ষ ও সস্তা পরিবহন ব্যবস্থা গড়ে তুলবার যে লক্ষ্য রাজ্য সরকার সামনে রেখেছেন, সেই লক্ষ্যে পৌঁছবার জন্য সব রকমের প্রয়াস ১৯৮৯-৯০ সালে সম্পূর্ণভাবে অব্যাহত ছিল। এই নীতিকে রূপায়িত করবার জন্য সরকারের প্রধান হাতিয়ার হল তিনটি রাজ্য পরিবহন সংস্থা। এদের সকলেরই কর্মতৎপরতা, বৃদ্ধি পেয়েছে। দৈনিক রাস্তায় বাস বেরোবার সংখ্যা নিয়মিত হারে বৃদ্ধি পাচ্ছে, কিলোমিটার প্রতি আয়ের ঊর্ধমুখী প্রবণতা অব্যাহত রয়েছে এবং নতুন বাসের আমদানির মাধ্যমে বহনের গুণগত মানের উন্নতি ঘটানো সম্ভব হয়েছে। আধুনিক বাস ডিপো তৈরি করে যাত্রীসাধারণের স্বাচ্ছন্দ্য বৃদ্ধি পেয়েছে। সঙ্গে সঙ্গে তিনটি রাজ্য পরিবহন সংস্থায় "অসামর্থ্য অবসরকালীন সাহায্য প্রকল্প" (Disablement Retirement Benefit Scheme) চালু করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে বহুসংখ্যক যাত্রীকে পরিবহনকারী বাসের সেই সব চালক ও কন্ডাক্টর যারা বয়সের ভারে অথবা শারীরিক অক্ষমতার জন্য পরিশ্রম করতে অক্ষম তাদের চাকুরির মেয়াদ যদি ২০ বছর অতিক্রান্ত হয় এবং তাদের বয়স যদি ৫৩ বছর না হয়ে থাকে তা হলে তারা স্বেচ্ছায় অবসর নিতে পারবেন এবং তাদের অবসর উদ্ভূত পদে তাদের পুত্র অথবা পরিবারের অন্য কোনও পুরুষ সন্তানকে চাকুরি দেওয়া হবে। কোনও দুর্ঘটনার ফলে যদি কোনও কর্মী স্থায়ীভাবে অশক্ত হয়ে পড়েন তারাও এই প্রকল্পের মাধ্যমে অবসর নিতে পারবেন। তাদের বেলায় চাকুরির মেয়াদ অথবা বয়সের শর্ত আরোপিত হবে না। এই প্রকল্পের মাধ্যমে কর্মীদের বয়সের গড় হ্রাস এবং দক্ষতা বৃদ্ধি পাবে বলে আশা করা হচ্ছে। তিনটি রাজ্য পরিবহন সংস্থায় পেনশন প্রকল্প চালু করবার বিষয়টি সরকারের বিবেচনায় রয়েছে।

আগামী আর্থিক বছরের (১১৯০-৯১) জন্য সরকার ৩৯.৬০ কোটি টাকার একটি যোজনা বাজেট রচনা করেছেন। এই বরাদ্দের বেশির ভাগই ব্যয়িত হবে তিনটি রাজ্য পরিবহন সংস্থার জন্য নতুন বাস ক্রয়, মেরামতির সুযোগসহ আধুনিক বাস ডিপো নির্মাণ,

জেলা এবং মহকুমায় যাত্রীসাধারণের সুযোগ-সুবিধাসহ প্রান্তিক বাস ডিপো নির্মাণ এবং পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জল পরিবহন নিগমের জন্য নতুন ফেরিযান ক্রয়ের জন্য। এছাড়া পথচারীদের জন্য সড়ক নির্মাণ, ভূগর্ভে রাস্তা নির্মাণ এবং কলকাতা ও শহরতলীতে গাড়ি দাঁড় করাবার জন্য জায়গা নির্মাণ প্রভৃতি নতুন কিছু প্রকল্প এই বিভাগের বিচারাধীন রয়েছে। এর পরে এই বিভাগের সম্পাদিত কাজকর্ম এবং কর্ম পরিসরের বিভিন্ন ক্ষেত্র সম্বন্ধে সংক্ষিপ্ত আলোচনা করব।

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এস বি এস টি সি)**

তিনটি রাজ্য সড়ক পরিবহন সংস্থার মধ্যে নবীনতম এই সংস্থাটির কাঠামোগত ভিতকে শক্তিশালী করে তুলবার জন্য সরকারের প্রয়াস এই বছরে চালিয়ে যাওয়া হয়েছে। এই সংস্থা ১৯৮৮ সালের ফেব্রুয়ারি/মার্চ মাসে যেখানে দুর্গাপুরে মাত্র একটি ডিপো থেকে নিজেদের কাজকর্ম চালাতেন, সেখানে আজ পুরুলিয়া, বাঁকুড়া, দিঘা, হাওড়া এবং হলদিয়ার অস্থায়ী ডিপোগুলি থেকে দক্ষিণবঙ্গের বিভিন্ন জেলায় নিজের কর্মতৎপরতা চালাচ্ছে। দুর্গাপুরে নবনির্মিত দ্বিতীয় ডিপোটি থেকে কাজকর্ম শুরু হয়েছে। মেনিদীপুর, বর্ধমান, চুঁচুড়া এবং আরামবাগে আধুনিক বাস ডিপো নির্মাণের দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে বার্ষিক যোজনা খাতে এই সংস্থায় যে ৩০০ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছে তার বেশির ভাগই ৪৫টি নতুন একতলা বাস ক্রয়ের জন্য ব্যয়িত হয়েছে। আগামী আর্থিক বছরে (১৯৯০-৯১) এই নিগমে যোজনা খাতে ৪০০ লক্ষ টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে যার থেকে এই নিগমের পরিকল্পনা রয়েছে বাস বহনের বৃদ্ধির উদ্দেশ্যে ২৫টি নতুন বাস ক্রয় এবং বাঁকুড়া, পুরুলিয়া, দিঘা, হাওড়া, হলদিয়া, আসানসোল, মেদিনীপুর এবং বর্ধমান ডিপোগুলির কাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধি করবার। ডিপোগুলির সুযোগ-সুবিধা বৃদ্ধির মাধ্যমে এই নিগম ক্রমশ সেই পর্যায়ে উপস্থিত হচ্ছে যেখান থেকে কিছু কিছু জেলায় পূর্ণমাত্রায় নিজেদের কর্মতৎপরতা চালানো সম্ভব হবে। এই সংস্থার মূল উদ্দেশ্য হচ্ছে কিছু কিছু জেলার গ্রামাঞ্চলগুলিকে জেলা শহর এবং মহকুমা শহরগুলির সঙ্গে সঙ্গে কলকাতা শিল্পাঞ্চলের সঙ্গে সংযোগ সাধনের মাধ্যমে গ্রাম্য-অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়া। এই উদ্দেশ্যে পৌছানোর জন্য দক্ষিণবঙ্গের জেলাগুলিতে ৮৯টি দূরপাল্লা রুটে এবং হাওড়া এবং কলকাতার মধ্যে কয়েকটি বিশেষ রুট এই নিগম ১৯৮৯-৯০ সালের বাস চালাতে সক্ষম হয়েছে। ১৯৮৯-৯০ সাল দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় সংস্থার পক্ষে একটি ক্রমোন্নতি বছর এবং এই উন্নতি প্রতিফলিত হয়েছে দৈনিক রাস্তায় বাস বেরোবার হারের বৃদ্ধিতে (১৯৮৯ সালের জানুয়ারিতে যেখানে দৈনিক গড়ে ১৪৮টি বাস বেরিয়েছিল সেখানে ১৯৯০ সালের ফেব্রয়ারিতে বেরিয়েছে ১৯০টি) এবং বাসের রুটের সংখ্যা বৃদ্ধির (১৯৮৯ সালে বাস রুটের সংখ্যা যেখানে ছিল ৮৬, ১৯৯০-এর ফেব্রুয়ারিতে সেই সংখ্যা দাঁড়িয়েছে ১০৬) মাধ্যমে।

**উত্তরবঙ্গ রাজ্য পরিবহন সংস্থা (এন বি এস টি সি)**

মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে গত বছর আমার বাজেট ভাষণে উত্তরবঙ্গ পরিবহন সংস্থার যে আশাব্যঞ্জক ভূমিকার অভিব্যক্তি ফুটে উঠেছিল, সেটা ১৯৮৯-৯০ সালে এই সংস্থার কাজকর্মের মধ্যে সম্পূর্ণভাবে প্রকাশ পেয়েছে। ১৯৬০ সালে যে ক্ষুদ্র ভূমিকা নিয়ে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা নিজেদের যাত্রাপথ শুরু করেছিল, বর্তমানে

সেই সংস্থা ৬৭২টি বাস এবং ২০টি ট্রাক দ্বারা গঠিত বহর দিয়ে পশ্চিমবঙ্গের ৮টি জেলাসমেত পাশাপাশি রাজ্য বিহার, আসাম এবং সিকিমে কর্মতৎপরতা চালাচ্ছে। ১৯৮৭-৮৮ সালের বহনের সংখ্যা ছিল ৪৯০। বাস্তব এবং অর্থনৈতিক উভয় ক্ষেত্রেই এন বি এস টি সি-র কৃতিত্ব দেশের সেরা পরিবহন সংস্থাগুলির সঙ্গে তুলনা করা যেতে পারে।

যানবাহনের উৎপাদন ক্ষমতা, কর্মীদের উৎপাদন ক্ষমতা, কাঠামোগত সুবিধার মান, বহনের সংখ্যা এবং যাত্রীভাড়া থেকে প্রাপ্ত আয়ের ক্ষেত্রে উত্তরোত্তর উন্নতি পরিলক্ষিত হয়েছে। নিম্নে বর্ণিত তুলনামূলক পরিসংখ্যান মাননীয় সদস্যদের মনোযোগ আকর্ষণ করবার জন্য দেওয়া হল ঃ-

| | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ (সম্ভাব্য) |
|---|---|---|---|
| ১। দৈনিক রাস্তায় বাস বেরোবার সংখ্যা | ৪২৬ | ৫২৬ | ৬০৬ |
| ২। গাড়ি ব্যবহারের মাত্রা (শতকরা) | ৮৭ | ৯১ | ৯৭ |
| ৩। কর্মীদের গড় উৎপাদন ক্ষমতা (কিমি) | ১৭.৮ | ২৬.০ | ২৯.৪ |
| ৪। কিমি প্রতি গড় রোজগার (পয়সায়) | ৩১৩ | ৩৩৩ | ৩৪০ |

পরিষেবার মানের উন্নতির সঙ্গে সঙ্গে এনবিএসটিসি কাঠামোগত এবং যাত্রীসাধারণের সুখ-স্বাচ্ছন্দের মান বাড়াবার জন্য উচ্চাকাঙ্খা নিয়ে এক পরিকল্পনা গ্রহণ করেছে। অগ্রিম টিকিট বুকিং সুযোগসমেত উল্টাডাঙ্গাতে বাস ডিপো ও প্রান্তিক বাস স্টেশন নির্মাণের কাজ শেষ হয়েছে। রায়গঞ্জ এবং বহরমপুরে বৃহৎ শয়নকক্ষ সমেত আধুনিক বাস ডিপো নির্মাণের কাজ সম্পূর্ণ হয়ে আসছে। শিলিগুড়িতে, শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন আধিকারের যৌথ উদ্যোগে নির্মিত একটি আন্তর্জাতিক মানের শীততাপনিয়ন্ত্রিত কেন্দ্রীয় বাস স্টেশন অধুনা উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার হাতে সমর্পিত হয়েছে। এই কেন্দ্রে যাত্রীদের বিশ্রামকক্ষ এবং টিকিট কাটবার জন্য কাউন্টারের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া ইসলামপুরে একটি প্রান্তিক বাস স্টেশন নির্মিত হচ্ছে। কুচবিহার এবং মালদাতে যাত্রীদের স্বাচ্ছন্দ্যের ব্যবস্থা সমেত আধুনিক বাস স্ট্যান্ড নির্মাণের পরিকল্পনা এই সংস্থা গ্রহণ করেছে। কুচবিহারে কেন্দ্রীয় কর্মশালা নির্মাণের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে যাচ্ছে এবং ব্যবহৃত টায়ার পুনর্নবীকরণের কাজ এবং বাসগুলির পরিষ্কার এবং প্রক্ষালনের কাজ বর্তমানে এই কেন্দ্র থেকেই সম্পন্ন করা হচ্ছে।

ভিডিও-সম্বলিত এন বি এস টি সি-র যাত্রীবাহী গাড়িগুলি অত্যন্ত জনপ্রিয় হয়ে উঠেছে। কুচবিহার থেকে কলকাতা এবং কলকাতা থেকে শিলিগুড়ি রুটে শীতাতপনিয়ন্ত্রিত বাস চালু করবার পরিকল্পনাও এন বি এস টি সি-র রয়েছে।

১৯৮৯-৯০ সালে যোজনা খাতে বরাদ্দীকৃত ৬০০ লক্ষ টাকা দিয়ে এনবিএসটিসি ৭৫টি নতুন একতলা বাস এবং ১০টি নতুন ডিলাক্স বাস দিয়ে বহনের সংখ্যা বৃদ্ধি করতে সক্ষম

হয়েছে। এছাড়া আই ডি বি আই-এর কাছ থেকে ৩০০ লক্ষ টাকা ঋণের মাধ্যমে ৮৭টি নতুন চ্যাসী ক্রয় করা হয়েছে।

১৯৯০-৯১ সালে যোজনা খাতে এই সংস্থার জন্য ৬০০ লক্ষ টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে যার দ্বারা অর্জিত উন্নতির ক্ষেত্রগুলিকে আরও সুদৃঢ় করা সম্ভবপর হবে।

**কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (সি এস টি সি)**

কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার পরিষেবা বিশেষ করে কলকাতা ও হাওড়া মহানগরীতে কেন্দ্রীভূত। এছাড়া দক্ষিণবঙ্গের প্রধান শহরগুলিতে এবং কয়েকটি আন্তরাজ্য দূরপাল্লা রুটে এই সংস্থা বাস চালিয়ে থাকে। দূরপাল্লার যাত্রীসাধারণের জন্য পরিষেবার মান উন্নয়নকল্পে আধা ডিলাক্স বাস এবং রাতে কিছু সার্ভিস চালু করা হয়েছে। মহানগরীতে ছয়টি নতুন রুট এবং দশটি নতুন দূরপাল্লা রুটসমেত বর্তমানে এই সংস্থা ১৬১টি বাস চালিয়ে থাকে।

১৯৮৯-৯০ সালে বার্ষিক যোজনা খাতে এই নিগমের জন্য ৯০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। এছাড়া নবম অর্থ কমিশন বরাদ্দকৃত ২৫০ লক্ষ টাকা এই নিগমকে দেওয়া হয়েছে। এই সব তহবিল থেকে এই সংস্থা ১৩৫টি নতুন বাস সংগ্রহ করতে সক্ষম হয়েছে। এর দ্বারা ১৯৮৯-৯০ আর্থিক বছরে বহরের শক্তি বৃদ্ধি পাবে। অব্যাহত প্রচেষ্টার দ্বারা এই নিগম চালু বাসের শতকরা ৮১ ভাগ রাস্তায় নামাতে সক্ষম হয়েছে যার ফলে ১৯৮৯ সালের অক্টোবর থেকে ডিসেম্বর এই তিন মাসে দৈনিক গড়ে ৮৭৯টি বাস রাস্তায় চলাচল করেছে। ১৯৮৮ সালে অনুরূপ তিন মাসে এই সংখ্যা ছিল ৮৪৬। রুট চেকিং ব্যবস্থা আরও জোরদার করে এবং কর্মপরিধির ক্ষেত্র প্রসারিত করে সি এস টি সি-র যাত্রী ভাড়া বাবদ দৈনিক আয় গড়ে প্রায় এক লক্ষ টাকা বেড়েছে যদিও ১৯৮৬ সালের জুলাই মাসের পর আর যাত্রী-মাশুল বৃদ্ধি করা হয় নি। এছাড়া অন্যান্য ত্রুটি দূর করবার জন্য সংশোধনমূলক ব্যবস্থাদি গ্রহণের ফলে যানগুলির উৎপাদন ক্ষমতা (বাস প্রতি দৈনিক কিলোমিটার অতিক্রমণ) ১৯৮৯-৯০ সালে বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ১৬৭.০০ কিমি-তে যেখানে ১৯৮৮-৮৯ সালে এই সংখ্যা ছিল ১৬০.১৬ কিমি। সঙ্গে সঙ্গে ১৯৮৫-৮৬ সালে যেখানে বাস প্রতি কর্মীর সংখ্যা ছিল ২৬.৪৭ সেখানে সেই অনুপাত বর্তমানে হয়েছে ১৩.৮৮।

আগামী আর্থিক বছরে এই সংস্থায় ৯০০ লক্ষ টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে, যে তহবিলের অধিকাংশই নতুন বাস সংগ্রহ এবং পুরোনো বাসগুলির নবীকরণের কাজে ব্যয়িত হবে।

**কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি (সি টি সি)**

১৯৮৯-৯০ সালে যোজনা খাতে সি টি সি-র জন্য ১১০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। ১৯৮৫-৮৬ সালে মেসার্স বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানি এবং মেসার্স জেসপ কোম্পানির কাছে ৪৫টি নতুন ট্রাম বরাত দেওয়া হয়েছিল। ৩১-৩-৮৯ পর্যন্ত ৩০টি নতুন ট্রাম পাওয়া গিয়েছিল। ১৯৮৯-৯০ সালে বাকি ১৫টি গাড়ি পাওয়া গেছে। ১৯৮৯-৯০-এর বার্ষিক বরাদ্দের বেশির ভাগই নতুন গাড়ি ক্রয়ের খাতে ব্যয়িত হয়েছে। যাত্রীভাড়া বাবদ ১৯৮৯-৯০ সালের

বার্ষিক আয়ের অঙ্ক ৮ কোটি টাকায় দাঁড়াবে বলে আশা করা যাচ্ছে যেখানে এই সংখ্যা ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে ছিল যথাক্রমে ৬.৯৩ কোটি টাকা এবং ৭.৫৫ কোটি টাকা। যাত্রী-মাসুল বৃদ্ধি না করেই এই আয় বৃদ্ধি সম্ভব হয়েছে। ১৯৮৬-৮৭ আর্থিক বছরে যে যাত্রী সংখ্যা নেমে হয়েছিল ১৭.৩১ কোটি, সেই সংখ্যা ১৯৮৯-৯০ সালে ২১ কোটিতে পৌঁছানো সম্ভব হবে বলে আশা করা যাচ্ছে। রাস্তায় গাড়ি বার করবার সংখ্যা বৃদ্ধি, তাৎক্ষণিক সুষ্ঠু রক্ষণাবেক্ষণ ব্যবস্থার প্রচলন এবং প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে ব্যয়-সংকোচন কোম্পানিকে চালু রাখতে সহায়তা করেছে। মেরামতি গাড়ির (Break Down Van) সংখ্যা বাড়িয়ে লাইন লাইনচ্যুতি এবং বৈদ্যুতিক তার ছিঁড়ে যাবার ঘটনাগুলির তাৎক্ষণিক মেরামতের কাজ নিশ্চিত করা সম্ভব হয়েছে।

সি টি সি-তে এই সব উন্নতিসাধন সত্ত্বেও কর্মীদের বেতন হারের খাড়া বৃদ্ধি, ইস্পাত এবং বিদ্যুৎ খরচ বাবদ ব্যয় বৃদ্ধির ফলে ট্রাম চালানোর খরচে এক বিরাট ঘাটতি থেকে যাচ্ছে। পরিবর্তনশীল দুর্মূল্য ভাতার হারের বৃদ্ধির ফলে এবং অন্তর্বর্তীকালীন সাহায্য বাবদ দেয় ভাতা ইত্যাদির জন্য কর্মীদের বেতনের বিলের পরিমাণ যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। সি ই এস সি (CESC) বিদ্যুৎ শুল্ক মাঝে মাঝেই বৃদ্ধি করেছে। ১৯৮৩-৮৪ সালে যেখানে প্রতি ইউনিট বিদ্যুতের মূল্য ছিল ৭৩.৩৫ পয়সা, ১৯৮৯ সালের জুন মাসে সেই মূল্য দাঁড়িয়েছে ১৩৭ পয়সায়। রাজ্য সরকার তার সীমিত সংস্থান থেকে এই ঘাটতি মেটাবার জন্য কোম্পানিকে আর্থিক সহায়তা দেবার প্রয়াস চালিয়ে যাচ্ছেন।

**পরিবহন কার্য রূপায়ণ, উন্নয়ন কর্মসূচি**

১৯৮৭-৮৮ সাল থেকে যে "পরিবহন কার্য রূপায়ণ ও উন্নয়ন কর্মসূচি" (Transportation Operation Improvement Programme) হাতে নেওয়া হয়েছিল এবং যে কর্মসূচি ভারতে প্রথম চালু করা হয়েছিল তার রূপায়ণের ফলপ্রাপ্তি শুরু হয়েছে। এই প্রকল্পগুলির প্রধান উদ্দেশ্য হচ্ছে রাস্তা এবং রাস্তার সংযোগগুলির যানবাহন ধারণ ক্ষমতার উন্নতি এবং ট্রাফিক ইঞ্জিনিয়ারিং এবং উন্নততর পরিচালন ব্যবস্থার মাধ্যমে যান চলাচলের গতিবৃদ্ধি এবং সঙ্গে সঙ্গে পথ-নিরাপত্তা ব্যবস্থা জোরদার করা। উপরন্তু এই কর্মসূচির মধ্যে রয়েছে নতুন প্রান্তিক বাস ছাউনি নির্মাণ ও পুরাতন বাস ছাউনিগুলির সংস্কার ও বিকাশসাধন এবং গাড়ি দাঁড় করাবার জায়গার ব্যবস্থা করা।

এই খাতে ১৯৮৯-৯০ সালে ২৪০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। পুরো টাকাটাই খরচ করা হয়েছে। চালু এবং নতুন কয়েকটি প্রকল্প রূপায়িত হয়েছে। মূল প্রকল্পগুলির মধ্যে রয়েছে শিয়ালদহ ফ্লাইওভারের উভয় দিকের আচার্য প্রফুল্লচন্দ্র রায় রোডের পরিসর বৃদ্ধি, গড়িয়াহাট এবং হাজরা রোডের সংযোগস্থল এবং গড়িয়াহাট ও রাসবিহারী এভিনিউ-এর সংযোগস্থলের উন্নতি, পার্ক স্ট্রিট থেকে হো-চি-মিন সরণীর সংযোগস্থল পর্যন্ত চৌরঙ্গী রোডের পরিসর বৃদ্ধি, পথচারীদের জন্য দুটি ফ্লাইওভার নির্মাণ এবং গোবিন্দ মাটিক রোডের উন্নয়ন। মহাকরণের সম্মুখে গাড়ি দাঁড় করাবার অতিরিক্ত জায়গার সংস্থানও এই তহবিল থেকেই করা হয়েছে। বি বা দী বাগ এলাকার সৌন্দর্যীকরণ এবং গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগগুলি যথেষ্ট পরিমাণে আলোকিত করবার প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে।

১৯৯০-৯১ সালের যোজনা খাতে এই কর্মসূচির জন্য ২৬১ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**বাস স্ট্যান্ড**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই বিভাগ যোজনার অন্তর্গত প্রকল্পগুলির মাধ্যমে জেলা এবং মহকুমাগুলিতে যাত্রী সাধারণের সুখ-স্বাচ্ছন্দ্যের ব্যবস্থাসহ আধুনিক বাস স্ট্যান্ড নির্মাণ করেছে। জেলা যোজনা কমিটির সুপারিশক্রমে সাধারণত এই প্রকল্পগুলি জেলা আধিকারিক, মিউনিসিপ্যালিটি অথবা প্রজ্ঞাপিত কর্তৃপক্ষ (Notified Authority) দ্বারা রূপায়িত করা হয়। রামপুরহাট, কুচবিহার, গঙ্গারামপুর, ইংলিশবাজার (মালদা), চাকদহ এবং বহরমপুরে বাস স্ট্যান্ড নির্মাণের প্রকল্পগুলি রূপায়িত করা হচ্ছে। পরিবহন বিভাগ, শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষ এবং উত্তরবঙ্গ রাজ্য পরিবহন সংস্থার যৌথ উদ্যোগে শিলিগুড়িতে নবনির্মিত একটি আধুনিক বাস স্টেশন এন বি এস টি সি-র হাতে তুলে দেওয়া হয়েছে। দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন সংস্থা এবং হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষের যৌথ উদ্যোগে হলদিয়াতে একটি প্রান্তিক বাস ছাউনি নির্মাণ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। গ্রাম-বাংলায় আধুনিক বাস স্ট্যান্ড নির্মাণ প্রকল্পগুলিতে সরকার যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন এবং ১৯৯০-৯১ সালে এই প্রকল্পগুলির জন্য ১০০ (একশ) লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে যেখানে এই খাতে ১৯৮৯-৯০ সালে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৪০ (চল্লিশ) লক্ষ টাকা।

**অন্তর্দেশিয় জল পরিবহন**

**পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জল পরিবহন নিগম**

অন্যান্য উদ্দেশ্যের সঙ্গে পশ্চিমবঙ্গে অন্তর্দেশিয় জল পরিবহনের বৃদ্ধি ও বিকাশসাধনের জন্য এবং হুগলি নদীর তীর বরাবর ও দুই তীরের মধ্যে এবং সুন্দরবনের জলপথে যাত্রী পারাপারের উদ্দেশ্যে, রাজ্য সরকারের পরিবহন বিভাগ পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জল পরিবহন নিগম গঠন করেছেন। পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে পুঁজি বাবদ ১০০ লক্ষ টাকা অনুদান পেয়ে, পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জল পরিবহন নিগম ১৯৮৯ সালের জুলাই মাস থেকে কাজকর্ম শুরু করেছে। অন্তর্দেশিয় জল পরিবহন ক্ষেত্রে সরকারের বার্ষিক যোজনা প্রকল্প রূপায়ণের দায়িত্ব এই নিগমের উপর অর্পিত হয়েছে।

গত বছর কেন্দ্রপোষিত প্রকল্পের আওতায় বালি, বেলুড়, বাজার ঘাট (চাঁদপাল ঘাটের নিকট) এবং হাওড়া রেল স্টেশনের তৃতীয় জেটি নির্মাণের যে কাজ হাতে নেওয়া হয়েছিল, বর্তমান আর্থিক বছরে সেই কাজ সম্পূর্ণ হবে। এই চারটি জেটি ছাড়াও নবম অর্থ কমিশনের বরাদ্দীকৃত অর্থ দিয়ে কাশীপুর এবং তেলকল ঘাট (হাওড়া) আরও দুটি জেটি নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। বর্তমানে আর্থিক বছরে এই দুটি জেটি নির্মাণের কাজও সম্পূর্ণ হবে।

গত বছর যে ৪ (চার)টি ফেরিযান নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছিল, বর্তমান আর্থিক বছরে সেই কাজও সম্পূর্ণ হবে। অতিরিক্ত আরও ১২ (বার)টি ফেরিযান নির্মাণের কাজ বর্তমান আর্থিক বছরে হাতে নেওয়া হয়েছে। আগামী আর্থিক বছরের মধ্যে এই ফেরিযান নির্মাণের কাজ সমাধা হবে।

আগামী কয়েক মাসের মধ্যেই পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জল পরিবহন নিগম বাণিজ্যিক ভিত্তিতে কাজকর্ম শুরু করবে। শালিমার ইয়ার্ড এবং পোস্তার আধুনিক ফেরি সার্ভিসের মাধ্যমে যান/মাল পরিবহনের সম্ভাব্যতা নিয়ে একটি নিরীক্ষা চালাবার প্রস্তাব করা হয়েছে। কলকাতা মহানগরীকে যে-সব রেলওয়ে ইয়ার্ড পরিষেবা দিয়ে থাকে তার মধ্যে মাল পরিবহনের ক্ষেত্রে শালিমার ইয়ার্ড যে বৃহত্তম এ কথা সকলেই অবগত আছেন। এই মালের বড় অংশই লরিযানের মাধ্যমে শালিমার ইয়ার্ড থেকে বড়বাজার এবং পোস্তায় পরিবাহিত হয়।

সুন্দরবন অঞ্চলে সড়ক যোগাযোগের সমস্যা সকলেই অবগত আছেন এবং পুনরুল্লেখের কোনও প্রয়োজন নেই। সুন্দরবনের প্রত্যন্ত অঞ্চলের সঙ্গে কলকাতার কেন্দ্রীয় বাণিজ্য অঞ্চলের যোগাযোগ স্থাপনের একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন রয়েছে।

## অসামরিক বিমান চলাচল

### ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউট

এই বছরে মুখ্য বিমান চালন প্রশিক্ষক (Cheif Flying Instructor) এবং বিমান চালন প্রশিক্ষকের (Flying Instructor) শূন্য পদগুলি পূরণ করা সম্ভব হয়েছে। এই নিয়োগের ফলে পুনরায় প্রশিক্ষণ শুরু করা সম্ভব হয়েছে। বর্তমানে তিনটি প্রশিক্ষণ বিমানের মাধ্যমে ১৮ জন শিক্ষার্থী প্রশিক্ষণ লাভ করছে। এই শিক্ষার্থীদের মধ্যে অপেক্ষাকৃত নিম্নবিত্ত পরিবারের পাঁচজন শিক্ষার্থী একটি বৃত্তি প্রকল্পের আওতায় শিক্ষণ লাভ করছেন। বেহালা বিমান ক্ষেত্রের রানওয়েটি ১.৯০ লক্ষ টাকায় মেরামত করা হয়েছে। ৬.৭৪ লক্ষ টাকা খরচ করে কর্মীদের বাসস্থান নির্মাণের কাজ ইতিমধ্যে শেষ করা হয়েছে এবং বেহালা বিমানক্ষেত্রে পৌছানোর রাস্তাটি ৪.০৮ লক্ষ টাকা খরচ করে মেরামত করা হয়েছে। বর্তমান ইমারতগুলির সংস্কারের দ্বারা শ্রেণীকক্ষ এবং ক্যান্টিনের ব্যবস্থা এবং জল সরবরাহ বৃদ্ধি করাবার জন্য বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হয়েছে।

আগামী আর্থিক বছরে যোজনা খাতে এই সংস্থার জন্য ২৭.৫০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

## রাজ্য পরিবহন কর্তৃপক্ষ

শুভেচ্ছার নিদর্শনস্বরূপ ও প্রতিবেশি রাজ্য সিকিমের সহিত আন্তঃরাজ্য সম্পর্কের উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ সরকার ও সিকিম সরকারের প্রতিনিধিবৃন্দ ১৯৮৯ সালের মে মাসে গ্যাংটকে অনুষ্ঠিত সভায় আলোচনান্তে একটি আন্তঃরাজ্য পারস্পরিক পরিবহন চুক্তিতে আবদ্ধ হন।

আশা করা যায়, সিকিম ও পশ্চিমবঙ্গের মধ্যে সম্পাদিত এই চুক্তি দুই রাজ্যের পরিবহন যান-চলাচল ব্যবস্থার উন্নতি ও সমন্বয় সাধন করবে এবং প্রয়োজনীয় নিয়ন্ত্রণ আনয়ন করবে। আরও আশা করা যায় যে, এই চুক্তি শিল্প ও বাণিজ্যে পরিকাঠামোগত ব্যবস্থার উন্নতি ঘটাবে এবং যাত্রী সাধারণের জন্য উপযোগী সুযোগ-সুবিধা সৃষ্টি করবে।

প্রতিবেশি রাজ্য বিহার ও উড়িষ্যার সহিত বর্তমানে সম্পাদিত আন্তঃরাজ্য পারস্পরিক পরিবহন চুক্তি রূপায়ণের ক্ষেত্রে আরও অগ্রগতি হয়েছে এবং আন্তঃরাজ্য বাস চলাচলের

**ক্ষেত্রে গুণগত ও পরিমাণগত পরিবর্তনের লক্ষ্যে আন্তঃরাজ্য রুটে বেশ কিছু সংখ্যক স্থায়ী পারমিট প্রদান করা হয়েছে। (বিস্তৃত বিবরণ নিম্নে প্রদত্ত হল)।**

**২। আন্তঃরাজ্য ও আন্তঃঅঞ্চল ক্ষেত্রে যাত্রী তথা যান চলাচলের জন্য পারমিট প্রদান**

**১৯৮৯-৯০ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত এই পরিবহন কর্তৃপক্ষ যে-সব পারমিট দিয়েছেন তার সংখ্যা নিম্নে দেখান হল ঃ-**

**(ক) স্টেজ ক্যারেজ পারমিট**

| | আন্তঃ-অঞ্চল অস্থায়ী পারমিট | আন্তঃ-রাজ্য অস্থায়ী পারমিট | আন্তঃ-অঞ্চল স্থায়ী পারমিট | আন্তঃ-রাজ্য স্থায়ী পারমিট | মোট |
|---|---|---|---|---|---|
| (১) রাজ্য পরিবহন নিগমসমূহের প্রদত্ত | ৬৩ | ৬২ | ৪৫ | ২৭ | ১৯৭ |
| (২) অন্যান্যদের প্রদত্ত | ৫৭ | ১০ | — | ৪৯ | ১১৬ |

(খ) বিশেষ এবং অস্থায়ী পারমিট (মাল পরিবহন যানসহ) ... ৩৭,০০৩

(গ) লাক্সারী ট্যাক্সি পারমিট (সারা পশ্চিমবঙ্গ) ... ৩৫৭ (এ পর্যন্ত মোট প্রদত্ত পারমিটের সংখ্যা-৪,৫২২)

(ঘ) লাক্সারী বাস পারমিট (সারা ভারত এবং সারা পশ্চিমবঙ্গ) ... ১৫টি ক্ষেত্রে এ পর্যন্ত আশ্বাস পত্র দেওয়া হয়েছে। (এ পর্যন্ত মোট প্রদত্ত পারমিটের সংখ্যা-১১১)

(ঙ) জাতীয় স্তরে পারমিট (মাল পরিবহন যান) ... ১,৫৩৯ (এ পর্যন্ত মোট প্রদত্ত পারমিটের সংখ্যা-৮,৩৬৩)

বিগত বছরের তুলনায় রাজ্য পরিবহন কর্তৃপক্ষ যে শুধুমাত্র তাদের কার্যের ধারাবাহিকতা বজায় রেখেছেন তাই নয় কিছু কিছু ক্ষেত্রে আরও অগ্রগতির সূচনা করেছেন।

অবশ্য পরিসংখ্যান অনুযায়ী মাল পরিবহন যানের অস্থায়ী পারমিট প্রদানের ক্ষেত্রে কিছুটা নিম্নগতি লক্ষ্য করা যাচ্ছে। ইহার কারণস্বরূপ বলা যায় যে মাল পরিবহন যানের পরিচালকেরা ক্রমাগত জাতীয় পারমিট গ্রহণে বেশি আগ্রহী হচ্ছেন। এই প্রবণতা মাল পরিবহনের ক্ষেত্রে আরও শৃঙ্খলার ইঙ্গিত বহন করে।

**রাজস্ব সংগ্রহ**

১৯৮৮-৮৯ সালে রাজস্ব আদায়ের পরিমাণ ছিল ৪৬.২৫ কোটি টাকা। (মহা গাণনিক দ্বারা অপরীক্ষিত) অনুমান করা হচ্ছে যে, ১৯৮৯-৯০ সালে রাজস্ব আদায়ের পরিমাণ ৫৫.০০ কোটি টাকা হবে।

১৯৮৯-৯০ সালে ৩১শে ডিসেম্বর পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী আদায়ের পরিমাণ

দাঁড়িয়েছে প্রায় ৪০ কোটি টাকা। সাধারণত দেখা যায় যে, আর্থিক বছরের প্রথম ভাগের তুলনায় শেষ ভাগে রাজস্বের গড় আদায়ের পরিমাণ বৃদ্ধি পায়। তাই আশা করা যায় যে, ১৯৯০ সালের ৩১শে মার্চের মধ্যে রাজস্ব আদায়ের পরিমাণ অনুমিত মাত্রা ছাড়িয়ে যাবে।

উল্লেখ্য যে, গত আর্থিক বছরে জাতীয় পারমিটের ক্ষেত্রে রাজস্ব আদায়ের মোট পরিমাণ দাঁড়িয়েছিল প্রায় ৫ কোটি অথচ বর্তমান আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ঐ ক্ষেত্রে মোট রাজস্ব আদায়ের পরিমাণ ছিল ৫ কোটি।

**মোটর যানের ক্ষেত্রে অতিরিক্ত কর এবং এককালীন কর ব্যবস্থা প্রণয়ন**

১৯৮৯ সালের ১৮ই মে তারিখে প্রদত্ত পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভার অনুমোদনের ভিত্তিতে এবং ১৯৮৯ সালের আগস্ট মাসে প্রদত্ত রাষ্ট্রপতির সম্মতিক্রমে পশ্চিমবঙ্গ অতিরিক্ত এবং এককালীন মোটরযান কর আইন, ১৯৮৯ চালু করা হয়েছে। এই আইনের মাধ্যমে কয়েক ধরনের মোটরযানের উপর অতিরিক্ত কর আদায়ের প্রস্তাব করা হয়েছে। এই আইন অনুযায়ী অন্য রাজ্যে নিবন্ধভুক্ত এবং এই রাজ্যে চলাচলকারী বাস এবং ট্রাকসমূহকে এই অতিরিক্ত কর দিতে হবে।

দ্বিচক্রযানের ক্ষেত্রে নিয়মিত বাৎসরিক কর প্রদানের পরিবর্তে ১৫ বৎসরের জন্য এককালীন দেয় করের ব্যবস্থা হয়েছে। আশা করা যায় এর দ্বারা দ্বিচক্রযানের মালিকদের হয়রানি লাঘব হবে এবং প্রশাসনিক ক্ষেত্রে কাজের চাপ অনেক কমবে। উল্লেখ করা যেতে পারে যে, ১৯৮৯ সালের ১লা এপ্রিল পর্যন্ত নিবন্ধভুক্ত ৭.৭৫ লক্ষ মোটরযানের মধ্যে প্রায় ৪ লক্ষ দ্বিচক্রযান ছিল। অবশ্য এই আইনের বিরুদ্ধে ইতিমধ্যে মহামান্য কলিকাতা উচ্চ আদালতের বিভিন্ন বিচারকেরা একটির পর একটি মোট ১৬টি স্থগিত আদেশ জারি করেছেন। এই সমস্ত স্থগিতাদেশের শুনানি সম্পন্ন হয়েছে।

**৩। সীমান্ত অঞ্চলে চেক পোস্ট স্থাপন**

১৯৮৯ সালের মে/জুন মাসে পৃথক পরিবহন অধিকার স্থাপনের জন্য একটি প্রস্তাব অর্থ দপ্তরের নিকট পাঠানো হয়েছিল। দুইটি অতিরিক্ত সীমান্ত চেক পোস্ট চালু করার বিষয়টি ঐ প্রস্তাবের অন্তর্ভুক্ত ছিল। ইতিমধ্যে ১৯৮৯ সালের ১৫ই ডিসেম্বর থেকে বর্তমান মোটরযান পরিদর্শকদের নিয়ে বাগডোগরাতে একটি অস্থায়ী চেক পোস্ট চালু করা হয়েছে। ঐ চেক পোস্ট থেকে রাজস্ব আদায় সন্তোষজনক হয়েছে।

**বাস ও ট্যাক্সির ভাড়া সংশোধন**

বাস ও ট্যাক্সির ভাড়া সংশোধনের প্রস্তাব দিয়ে বিভিন্ন সংগঠনের তরফ থেকে প্রতিবেদন পাওয়া গেছে। এ বিষয়ে পরিবহন পরিচালক, যাত্রী সংগঠন ও সংশ্লিষ্ট অন্যান্য সকলের প্রতিবেদনগুলি পরীক্ষার জন্য একটি সমিতি গঠন করা হয়েছে।

**দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা**

কলকাতা শহরে যানবাহন থেকে নির্গত ধোঁয়া দ্বারা বায়ু-দূষণ কমানোর জন্য অবিরত প্রচেষ্টা চালানো হচ্ছে।

কলকাতার সরকারি যান-অধিকারই ইতিমধ্যেই ১,৫২,৫১৩ সংখ্যক গাড়ি পরীক্ষা করে ''Pollution under Control'' এই প্রশংসাপত্র মঞ্জুর করেছেন। এই অবধি প্রায় ২,১৬৪টি যানবাহনকে কেন্দ্রীয় মোটরযান নিয়মাবলি এবং পশ্চিমবঙ্গ মোটরযান নিয়মাবলি লঙ্ঘন করার জন্য শাস্তি দেওয়া হয়েছে এবং ১৯৯০ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত মোট সাতাত্তর হাজার সাতশো বিয়াল্লিশ টাকা জরিমানা আদায় করা হয়েছে।

**পথ-দুর্ঘটনায় পতিত যাত্রীদের জন্য সাহায্যদানের প্রকল্প**

এই প্রকল্পে ১৯৮৯-৯০ সালে রাজ্য সরকার পথ-দুর্ঘটনায় পতিত ব্যক্তিদের নিকট আত্মীয়-পরিজনকে উনচল্লিশ লক্ষ ষাট হাজার টাকারও বেশি সাহায্য মঞ্জুর করেছেন।

**সোলেসিয়াম ফান্ড**

শুরু থেকে এ পর্যন্ত ১৯৮২ সালের এই প্রকল্পে ভারত সরকার মোট নয় লক্ষ পঞ্চাশ হাজার টাকা রাজ্য সরকারের পরিবহন দপ্তরকে দিয়েছেন। ক্ষতিপূরণ হিসাবে ঐ টাকা ইতিমধ্যে মোটর দুর্ঘটনায় পতিত ব্যক্তিদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে।

১৯৮৯ সালের ১লা জুলাই থেকে ঐ প্রকল্পের পরিবর্তে সোলেসিয়াম প্রকল্প, ১৯৮৯ চালু হয়েছে। দুই প্রকল্পের মধ্যে পার্থক্য এই যে, ক্ষতিপূরণের প্রাপ্য এখন ন্যাশনাল ইনস্যুরেন্স কোম্পানির মাধ্যমে দেওয়া হবে।

**পশ্চিমবঙ্গ মোটরযান নিয়মাবলি, ১৯৮৯ প্রণয়ন**

নতুন পশ্চিমবঙ্গ মোটরযান নিয়মাবলি, ১৯৮৯ গত ১৫ই ডিসেম্বর, ১৯৮৯ থেকে কার্যকর কর হয়েছে। রাজ্য বিধানসভার বর্তমান অধিবেশনে এই নিয়মাবলি ইতিমধ্যেই পেশ করা হয়েছে।

মহাশয়, এই কটি কথা বলে আমি ১২,৭৭,৭৮ এবং ৮০ নং দাবিভুক্ত ব্যয়-বরাদ্দ মঞ্জুরির আবেদন অনুমোদন করবার জন্য আবেদন সভার বিবেচনার্থে পেশ করছি।

## DEMAND No. 13

**Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs.8,87,78,000 be granted for expenditure under Demand No.13, Major Head : ''2045—Other Taxes and Duties on Commodities and Services''.

(This is inclusive of a total sum of Rs.2,21,95,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 14

**Major Head : 2047—Other Fiscal Services**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor. I beg to move that a sum of Rs.3,41,80,000 be granted for expenditure under Demand No.14, Major Head : "Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs.85,45,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 16

### Major Head : 2049—Interest Payments

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.60,75,000 be granted for expenditure under Demand No.16, Major Head : "2049—Interest Payments".

(This is inclusive of a total sum of Rs.15,19,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 18

### Major Head : 2052—Secretariat—General Services

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your Permission on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.23,91,39,000 be granted for expenditure under Demand No.18, Major Head : "2052—Secretariat—General Services".

(This is inclusive of a total sum of Rs.5,97,90,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta was taken as read.)

১। "২০৫২—সচিবালয়-সাধারণ কৃত্যকসমূহ" এই হিসাবখাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা স্বরাষ্ট্র অর্থ, বিচার, আইন, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন, ভূমি ও ভূমি সংস্কার, পূর্ত (নির্মাণ পর্ষদ), পূর্ত, খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয়, মুখ্যমন্ত্রীর সচিবালয়, রাজস্ব পর্ষদ এবং সংশ্লিষ্ট অফিসসমূহের বেতন, রাহা-খরচ, অফিস-খরচ ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যয় নির্বাহের জন্য। আর "২০৫৩—জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দদাবি করা হয়েছে তা বিভাগীয় কমিশনার, জেলাশাসক এবং মহকুমা শাসকদের অফিসসমূহের সর্বশ্রেণীর কর্মচারীর বেতন, রাহা-খরচ, অফিস-খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয় নির্বাহের জন্য।

২। ১৯৮৯-৯০ সালের বাজেটে "২০৫২—সচিবালয়—সাধারণকৃত্যকসমূহ" এবং "২০৫৩—জেলা প্রশাসন" এই দুইটি হিসাব খাতে বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে—১৩,৭৯,৬০,০০০ টাকা (তেরো কোটি উনআশি লক্ষ ষাট হাজার টাকা) এবং ১৩,৫৬,৫৬,০০০ টাকা (তেরো কোটি ছাপ্পান্ন লক্ষ ছাপ্পান্ন হাজার টাকা)। স্বাভাবিক ব্যয়বৃদ্ধি ছাড়াও মূলত নতুন বেতন হার চালু করার জন্যই ১৯৯০-৯১ সালের বাজেটে এই হিসাব খাতে বরাদ্দের পরিমান বেড়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোক সভার বিগত সাধারণ নির্বাচনে জনগণের রায়ে কেন্দ্রে পুনর্বার সরকারের পরিবর্তন ঘটেছে। নতুন সরকারের প্রতি আমরা আমাদের আস্থা ও

সমর্থন জানিয়েছি। বর্তমানে কেন্দ্র ও রাজ্যের মধ্যে যে সৌহার্দ্য ও সহযোগিতার বাতাবরণ সৃষ্টি হয়েছে আমি আশা করি রাজ্যের বিভিন্ন প্রকল্প রূপায়ণে গতি সঞ্চার করতে তা বিশেষ সহায়ক হবে।

৪। গণতান্ত্রিক পদ্ধতিতে বিভিন্ন উন্নয়ন প্রকল্প ও তার রূপায়ণে জনগণকে যুক্ত করা আমাদের গৃহীত নীতিগুলির মধ্যে অন্যতম। গ্রামাঞ্চলে গরিব মানুষের জন্য শ্রমদিবস সৃষ্টির সঙ্গে সঙ্গতি রেখে সামাজিক সম্পদ সৃষ্টির উপযোগী প্রকল্প রচনায় পঞ্চায়েত সংস্থাগুলি যথেষ্ট বিচক্ষণতার পরিচয় দিচ্ছেন। প্রাকৃতিক দুর্যোগ-জনিত সমস্যার মোকাবিলা, দুর্গত এলাকায় ত্রাণ সামগ্রীর বণ্টন ও পল্লী পুনর্গঠনের কাজে জেলা প্রশাসন এখন নানাভাবেই পঞ্চায়েতগুলির উপর নির্ভরশীল। একথা অনস্বীকার্য যে পশ্চিমবঙ্গের গ্রামবাংলার উন্নয়নে পঞ্চায়েতী ব্যবস্থা সর্বভারতীয় ক্ষেত্রে উল্লেখযোগ্য দৃষ্টান্ত স্থাপন করেছে।

৫। কোনও রূপ আত্মসন্তুষ্টির মনোভাব না নিয়েও এ কথা বলা যেতে পারে যে ভূমি সংস্কারের কাজেও এ রাজ্য অগ্রণীর ভূমিকা নিয়েছে। ভূমিসংস্কার ব্যবস্থার পুরাতন কাঠামোর পুনর্বিন্যাস এ ব্যাপারে আমাদের একটি সর্বশেষ উল্লেখযোগ্য প্রচেষ্টা। এতদিন জেলাসমাহর্তাদের অধীনে ভূমি ব্যবস্থাপনা এবং ভূমি লেখ্য ও জরীপ অধিকর্তার অধীনে জরীপ ও ভূ-বাসন এই দুটি সমান্তরাল শাখায় জেলার ভূমি প্রশাসন ব্যবস্থা বিভক্ত ছিল। তাছাড়া ব্লকস্তরের নিচে ভূমিসংস্কার কাজে কোনও সরকারি কার্যালয়ও ছিল না। এই দুই শাখার প্রয়োজনীয় সমন্বয়ের অভাবে কিছু জটিলতার সৃষ্টি হচ্ছিল। প্রচলিত পরিকাঠামোর এক সু-সংহত পরিবর্তনের মাধ্যমে এই দুই শাখাকে একত্রিত করে ভূমি সংস্কার ব্যবস্থার সুফল এখন গ্রামবাসীদের দ্বারপ্রান্তে পৌঁছিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে।

৬। যেহেতু রাজ্যের সার্বিক উন্নয়নের দায়িত্ব রাজ্য সরকারের তাই কাজের সুবিধার্থে যুক্তরাষ্ট্রীয় কাঠামো সুদৃঢ় রেখেই রাজ্যগুলিকে সংবিধান স্বীকৃত আরও প্রশাসনিক ও অর্থনৈতিক ক্ষমতাদানের দাবি আমাদের অনেকদিনের। পূর্বতন সরকার নিযুক্ত সারকারিয়া কমিশন কেন্দ্র ও রাজ্যের মধ্যে ক্ষমতা বিকেন্দ্রীকরণের এই কল্যাণকামী দিকটির উপযুক্ত মূল্যায়ন করতে পারেননি বলেই আমাদের ধারণা। কিছু অর্থনৈতিক সুযোগ-সুবিধা ছাড়া তেমন উল্লেখযোগ্য পরিবর্তনের সুপারিশ কমিশন করেননি। কমিশনের প্রতিবেদনের উপর রাজ্য সরকার তাদের প্রতিক্রিয়া জানিয়েছেন। পরিবর্তিত পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলির সঙ্গে আলোচনাক্রমে ক্ষমতা বণ্টনের নীতি নির্ধারণ করবেন বলে আমরা আশা রাখি।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুষ্ঠু প্রশাসনের প্রয়োজনে প্রশাসনিক সংস্কার কমিটির বৃহত্তর জেলা, মহকুমা ইত্যাদি বিভাজনের সুপারিশ আমরা নীতিগতভাবে গ্রহণ করেছি। ইতিপূর্বেই ২৪-পরগনা জেলাকে দ্বি-খণ্ডিত করে দুটি পৃথক জেলার সৃষ্টি এবং কল্যাণী ও বোলপুরে দুটি মহকুমা স্থাপন করা হয়েছে। গত ১লা আগস্ট পাঁচটি থানা নিয়ে হলদিয়া শিল্পাঞ্চলে একটি নতুন মহকুমা গঠন করা হয়েছে। পুরুলিয়া, মালদা, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলাগুলিতে আরও মহকুমা গঠনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। ১৯৯১ সালের লোক-গণনার প্রস্তুতিপর্বে নতুন প্রশাসনিক অঞ্চল গঠন সম্পর্কে সাময়িক নিষেধাজ্ঞা থাকায় আপাতত স্থিতাবস্থা বজায় রাখা হচ্ছে।

৮। সরকারি অফিসগুলিতে কাজের অনুকূল পরিবেশ সৃষ্টি প্রধান অন্তরায় স্থানাভাব। সেই কারণেই জেলা ও মহকুমায় নতুন প্রশাসনিক ভবন ও কর্মরত অফিসারদের জন্য বাসগৃহ নির্মাণ কর্মসূচি আমরা অব্যাহত রেখেছি। ঠিক এই মুহূর্তে আমরা সপ্তম যোজনার অন্তিম ও অষ্টম যোজনার সূচনাপর্বে এসে পৌছেছি। সপ্তম যোজনাকালে মুর্শিদাবাদ, বর্ধমান ও কয়েকটি মহকুমায় প্রশাসনিক ভবন নির্মাণের কাজ সম্পূর্ণ করা সম্ভব হয়নি। সেই অসম্পূর্ণ কাজগুলি তাই পরবর্তী যোজনার অন্তর্ভূক্ত করা হচ্ছে। এছাড়াও জলপাইগুড়ি, কোচবিহার, কল্যাণী, হলদিয়া এবং খাতড়ায় নতুন প্রশাসনিক ভবন নির্মাণের প্রকল্প এবং বিভিন্ন জেলায় অফিসারদের জন্য বাসগৃহ নির্মাণের উদ্যোগ অষ্টম যোজনায় গ্রহণ করা হবে। ১৯৯০-৯১ সালে এ বাবদে ১৯৩.৯৫ লক্ষ টাকা রাখা হয়েছে।

৯। সরকারি কর্মীদের বেতন কাঠামোর পুনর্বিন্যাস ও অন্যান্য সুযোগ-সুবিধাদানের বিষয়টি বিবেচনার জন্য বেতন কমিশন গঠন করা হয়েছিল। কিছু কিছু পরিবর্তন সাপেক্ষে ঐ কমিশনের সুপারিশ গ্রহণও কার্যকর করা হচ্ছে। নতুন ব্যবস্থায় বেতন বৃদ্ধি ছাড়াও কর্মীদের পদোন্নতির সুযোগ সৃষ্টিও করা হচ্ছে।

১০। সরকারি অফিসে কর্মরত অফিসার ও অন্যান্য কর্মীগণের কাজের গুণগত মান বৃদ্ধির উদ্দেশ্যে বিধাননগরে "অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট" বিভিন্ন প্রশিক্ষণ কার্যক্রম চালিয়ে যাচ্ছে। এখানে আই. এ. এস., ডব্লু. বি. সি. এস., মেডিক্যাল ও টেকনিক্যাল সার্ভিসের অফিসারদের নিয়মিত প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। ১৯৯০ সালের জানুয়ারি মাস থেকে সেক্রেটারিয়েট কর্মচারিদের সঙ্গে ডাইরেক্টরেট কর্মচারিদেরও এই প্রশিক্ষণ কর্মসূচিতে যুক্ত করা হয়েছে।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার জন্য সরকার নিরবচ্ছিন্নভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। ১৯৮৯ সালের গোড়ার দিকে সরকারি কর্মচারিদের বিরুদ্ধে ১৩৭৮টি প্রাথমিক তদন্ত ভিজিল্যান্স কমিশন-এ নিষ্পত্তি সাপেক্ষে ছিল। ১৯৮৯ সালের নতুন ৩৬৯টি প্রাথমিক তদন্তের কাজ হাতে নেওয়া হয়। ঐ বছর ২৬২টি প্রাথমিক তদন্তের কাজ শেষ করা হয়েছে বা অন্যভাবে সেগুলির নিষ্পত্তি করা হয়েছে। তাছাড়া ঐ বছরে ভিজিল্যান্স কমিশন ৬৭টি ক্ষেত্রে বিভাগীয় ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেন। একই সময়ে ২৪টি বিভাগীয় তদন্তের নিষ্পত্তি হয় এবং তন্মধ্যে ১৫টি ক্ষেত্রে সংশ্লিষ্ট কর্মচারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা সুপারিশ করা হয়েছে।

১২। ইংরাজি ভাষায় পাশাপাশি দার্জিলিং-এর পাহাড়ী এলাকায় নেপালী ও বাংলা এবং রাজ্যের অন্যান্য এলাকায় বাংলা ভাষাকে প্রশাসনিক কার্যে ব্যবহারের সিদ্ধান্ত অনেকদিন আগেই গৃহীত হয়েছে। প্রশাসনিক সংস্কার কমিটিও সরকারি কাজে বাংলা ও স্থানীয় ভাষা ব্যবহারের সুপারিশ করেছেন। কাজের সুবিধার্থে বাংলা পরিভাষার বই সংকলিত হলেও এ বিষয়ে আমাদের আরও সুসংহত প্রচেষ্টার প্রয়োজন আছে। ইতিমধ্যে হুগলি, বীরভূম ও মালদা জেলার ফৌজদারি ও মুন্সেফী আদালতে ইংরাজি ভাষায় সঙ্গে বাংলা ভাষাতেও সাক্ষ্য গ্রহণের জন্য নির্দেশ জারী করা একটি উল্লেখযোগ্য পদক্ষেপ বলা যেতে পারে।

১৩। পরিশেষে বর্তমান পশ্চিমবঙ্গের ও একদা ভারতের রাজধানী, কলকাতা শহরের ৩০০ বছরে পদার্পণের ঘটনাটির উল্লেখ প্রাসঙ্গিক বলে মনে করি। একটি শহরের জীবনে ৩০০

বছর সামান্য হলেও শহর হিসেবে কলকাতার অসামান্যতা তর্কাতীত। ইতিহাস, রাজনীতি, শিল্প-সংস্কৃতি, ব্যবসা-বাণিজ্য সবদিকেই কলকাতার গৌরবোজ্জ্বল ঐতিহ্য একটি প্রতিষ্ঠিত সত্য। আমাদের জাতীয় জীবনের মূলধারাটি এই শহরের ওপর দিয়েই প্রবহমান। কলকাতা আজ শুধু পশ্চিমবঙ্গের নয়, কলকাতা সারা ভারতের। একে জাতীয় শহরের স্বীকৃতি দান করে এর বহুমুখী সমস্যার সমাধান ও সর্বাত্মক উন্নয়নের জন্য বিভিন্ন বণিক সভা, পুরসভা, রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার ও সংশ্লিষ্ট সকলকেই সমবেতভাবে এগিয়ে আসতে হবে।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে, আমি ১৮নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয়-সাধারণকৃত্যকসমূহ" বাবদ ২৩,৯১,৩৯,০০০ টাকা (তেইশ কোটি একানব্বই লক্ষ উনচল্লিশ হাজার টাকা) এবং ১৯নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ ২১,৮৩,৮৫,০০০ টাকা (একুশ কোটি তিরাশি লক্ষ পঁচাশি হাজার টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 19

**Major Head : 2053—District Administration**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,83,85,000 be granted for expenditure under Demand No.19, Major Head : "2053—District Administration".

(This is inclusive of a total sum of Rs.5,45,97,000 already voted on account in March, 1990.)

[The written speech which was taken as read had been printed along with Demand No. 18]

## DEMAND No. 20

**Major Head : 2054—Treasury and Accounts Administration**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.15,29,73,000 be granted for expenditure under Demand No.20, Major Head : "2054—Treasury and Accounts Administration".

(This is inclusive of a total sum of Rs.3,82,44,000 already voted on account in March, 1990.)

[12-20 — 12-30 P.M.]

## DEMAND No. 21

**Major Head : 2055—Police**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of

Rs.3,58,25,40,000 be granted for expenditure under Demand No.21, Major Head : "2055—Police".

(This is inclusive of a total sum of Rs.89,56,35,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। ১৮৯৮-৯০ সালে এই খাতে মোট ২৭৪,৯৮,০১,০০০ টাকা (দুশ চুয়াত্তর কোটি আটানব্বই লক্ষ এক হাজার টাকা) মঞ্জুর করা হয়েছিল। এই অর্থাঙ্কের মধ্যে ঐ বছরের জন্য পরিপূরক হিসাবে মঞ্জুর করা ৩৪,৭৩,৫৩,০০০ টাকা (চৌত্রিশ কোটি তিয়াত্তর লক্ষ তিপ্পান্ন হাজার টাকাও) ধরে নেওয়া হয়েছিল।

২। ১৯৯০ সালের বেতন ও ভাতা সংশোধন নিয়মাবলী অনুসারে পুলিশ কর্মচারিবৃন্দের বেতন ও ভাতা বৃদ্ধি, ভরতুকিমূলক হারে রেশন সরবরাহ বজায় রাখার জন্য এবং পুলিশ বাহিনী যাতে আরো বেশি কর্মতৎপর হয়ে উঠতে পারে সেজন্য ১৯৯০-৯১ সালে আনুমানিক ব্যয়ের পরিমান প্রধানত বাড়ানো হয়েছে। রাজ্য পুলিশ বাহিনীর আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় ব্যয়-বরাদ্দ সমেত যোজনা বহির্ভূত ব্যয় এই আনুমানিক ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত।

৩। আলোচ্য ১৯৮৯-৯০ বৎসরটি ছিল সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ ও ঘটনাবহুল। লোকসভার সাধারণ নির্বাচন প্রভৃত রাজনীতিক কার্যকলাপের প্রেরণা জুগিয়েছিল। বিশ্ব হিন্দু পরিষদের রামশিলা পূজা কর্মসূচিও এমন একটি উত্তেজনাপূর্ণ আবহাওয়া সৃষ্টি করেছিল যাতে সংখ্যালঘু সম্প্রদায়সমূহ শঙ্কিত হয়ে পড়েছিল। ধর্মীয় গোঁড়ামির ধ্বজাধারী শক্তিগুলি আরও বেশি সোচ্চার হয়ে উঠেছিল, আর সাম্প্রদায়িক সম্প্রীতির কোমল সূত্রটি ছিন্ন হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছিল। তবে আমাদের কাছে এটা একটা অত্যন্ত সন্তুষ্টির বিষয় যে দেশের অন্যান্য কোথাও যখন গুরুতর গোলযোগ দেখা দিয়েছিল, তখন আমরা আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি ও শান্তির সমরূপ পরিস্থিতি বজায় রাখতে পেরেছিলাম। আমদের ধর্ম নিরপেক্ষতার দৃঢ়বিশ্বাসে আমরা অবিচল থেকে গেছি এবং একদিকে আমরা যেমন এই রাজ্যে বিভিন্ন ধর্মীয় গোষ্ঠীর বিশ্বাস ও অনুভূতিকে আমরা সম্মান করি, অপরদিকে তা অন্যদের ধর্মীয় অনুভূতি ও বিশ্বাসকে আঘাত বা ব্যাহত করুক এটা আমরা কোনও পরিস্থিতিতেই মেনে নিতে পারব না। একদিকে যেমন প্রশাসন শান্তি ও সম্প্রীতি বজায় রাখার কাজে নিরন্তর নিযুক্ত রয়েছে, অন্যদিকে তেমনই পশ্চিমবঙ্গের সেই শান্তিকামী মানুষেরা যারা সর্বদা সতর্ক নজর রেখেছেন যাতে সংখ্যাগুরু বা সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত ধর্মীয় গোঁড়ামির ধ্বজাধারী কিছু কিছু শক্তি সাম্প্রদায়িকতার আগুন জ্বালানোর ব্যাপারে উস্কানি দেওয়ার সুযোগ না পায়।

৪। এই রাজ্যের নানা অংশে ১৯৮৯ সালের সেপ্টেম্বর মাসে রামশিলা পূজা অনুষ্ঠিত হয়। এজন্য প্রশাসন পর্যাপ্ত বন্দোবস্ত করেছিলেন এবং ঐ কর্মসূচি যাতে শান্তিপূর্ণভাবে সমাপ্ত হয় সেটা নিশ্চিতভাবে দেখা সম্ভব হয়েছিল। রাজ্যের সংখ্যালঘু সম্প্রদায় আশঙ্কিত হয়েছিল বিশেষ করে ভাগলপুর দাঙ্গার পরিপ্রেক্ষিতে। যাই হোক আমাদের রাজ্যের মানুষদের পরিণতিবোধ ও প্রশাসনের কর্মতৎপরতাই সামগ্রিক শান্তি ও শৃঙ্খলা সুনিশ্চিত করার পথে আমাদের সাহায্য করেছে।

৫। রাজ্যের কোনও কোনও অংশে কয়েকটি ঘটনার ফলে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হয়েছিল। তবে, গণসংগঠনগুলির সহায়তায় প্রশাসন সেগুলি সম্পর্কে সফলভাবে মোকাবিলা করতে পেরেছিল।

৬। আলোচ্য বছরের সবচেয়ে প্রধান ঘটনা হচ্ছে ৯ম লোকসভার সাধারণ নির্বাচন যা দেশে বড় ধরনের একটি রাজনৈতিক পরিবর্তন ঘটিয়েছে। সেই উপলেক্ষ নিবিড় কর্মতৎপরতা দেখা গিয়েছিল এবং ঐ নির্বাচন সুষ্ঠু ও শান্তিপূর্ণভাবে পরিচালনা করবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণের উদ্দেশ্যে প্রশাসনকে আরও বেশি করে সচল করে তোলা হয়েছিল। রাজ্যের জনসাধারণের পরিণতিবোধ ও সচেতনতা এবং সেই সঙ্গে পুলিশ বাহিনী, এন ভি এফ, হোম গার্ড প্রভৃতির সদস্য সমেত সর্বস্তরে সরকারি কর্মচারিদের অক্লান্ত প্রচেষ্টার ফলে নির্বাচন সুষ্ঠুভাবে পরিচালনা করা সম্ভব হয়েছিল। তাছাড়া, প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে আমাদের নিজস্ব সামর্থ্য বৃদ্ধির জন্য ভারত সরকারের কাছ থেকে আমরা কেন্দ্রীয় বাহিনী পেয়েছিলাম। ভোটের আগে, ভোটের সময় এবং তার পরে রাজ্যের কোনও কোনও অংশে কিছু ঘটনা ছাড়া, লোকসভার সাধারণ নির্বাচন সুষ্ঠু ও শান্তিপূর্ণভাবে পরিচালনা করা গেছে। প্রসঙ্গত এটা উল্লেখযোগ্য যে নির্বাচনের পর মুখ্য নির্বাচন কমিশনার সুষ্ঠু ও ন্যায়সঙ্গতভাবে নির্বাচন পরিচালনায় প্রশাসনের অক্লান্ত কাজকর্মের প্রশংসা করে আমার কাছে চিঠি লিখেছিলেন।

৭। লোকসভার সাধারণ নির্বাচন ছাড়াও কালিয়াগঞ্জ ও শ্যামপুকুর-এ দুটি বিধানসভা নির্বাচনক্ষেত্রের উপ-নির্বাচনও নির্বিঘ্নে অনুষ্ঠিত হয়েছিল।

৮। পরবর্তীকালে, ১৯৯০ সালের ২৭এ ফেব্রুয়ারি, ৪টি বিধানসভা নির্বাচন ক্ষেত্রের উপ-নির্বাচন এবং লোকসভার আর একটি স্থগিত নির্বাচনের অনুষ্ঠান করা হয়েছিল। এ ছাড়াও শান্তিপূর্ণভাব যেগুলি সমাধা হয়েছিল সেগুলি হোল কোলকাতা পুরসভার উপ-নির্বাচন, হাওড়া পুরসভা ও দুবরাজপুর পৌরসংঘের সাধারণ নির্বাচন এবং শিলিগুড়ি মহকুমা পরিষদ এবং এরই অন্তর্ভুক্ত পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির সাধারণ নির্বাচন।

৯। এই সময়ে ঝাড়খণ্ড দল, ঝাড়খণ্ড মুক্তি মোর্চা এবং সহযোগি অন্যান্য সংস্থাগুলি তাদের আন্দোলনমূলক কার্যকলাপ চালিয়ে যাচ্ছিলেন আর এ কাজে বিহার থেকে আসা কিছু জে এম এম কর্মী তাদের সহায়তা করেছিলেন। মেদিনীপুরে ৬৭টি সংঘর্ষের ঘটনা, বাঁকুড়ায় ১৮টি ও পুরুলিয়ায় যে ১টি ঘটনা ঘটে তাতে জে কে পি জড়িত ছিল। মেদিনীপুরে ১৩টি, বাঁকুড়ায় ১টি এবং পুরুলিয়ায় ১৯টি ঘটনায় জে এম এম জড়িত ছিল। এজন্য যথাযথ প্রশাসনিক ব্যবস্থাদি নেওয়া হয়েছিল। এছাড়াও সমগ্র জনসমষ্টির কাছ থেকে আদিবাসীদের বিচ্ছিন্ন করার যে অভিসন্ধিমূলক অপপ্রয়াস তা প্রতিহত করার জন্য রাজনৈতিক উদ্যোগও নেওয়া হয়েছিল।

১০। আমরা সব সময়েই মনে করেছি যে আমাদের রাজ্যে আদিবাসীদের প্রকৃত স্বার্থ দ্রুত ও কার্যকরভাবে রক্ষা করা উচিত। কিন্তু অন্যান্য রাজ্যের পৃষ্ঠপোষকদের সাহায্যে পশ্চিমবঙ্গের কোনও অংশ বিচ্ছিন্ন করে আলাদা গঠনের কোনও প্রশ্ন ওঠে না। কোনও অবস্থাতেই পশ্চিমবঙ্গে এই প্রশ্ন ওঠে না, যেহেতু মেদিনীপুর, পুরুলিয়া ও বাঁকুড়া—এই তিনটি জেলাতে সান্নিধ্য ও সংখ্যাধিক্য—এই দ্বিমাত্রিক পদ্ধতিতে আদিবাসীদের জনসংখ্যা

যথেষ্ট নয়। জে এম এম, জে কে এবং অন্যান্য গোষ্ঠীর দাবিগুলি নিয়ে বিচার-বিবেচনা করতে ভারত সরকার একটি কমিটি নিযুক্ত করেন এবং সেই কমিটি পশ্চিমবঙ্গেও পরিদর্শন করে গেছেন। আমরা সেই কমিটির কাছে এবং ভারত সরকারের কাছেও আমাদের অভিমত আবার ব্যক্ত করেছি এবং দেশে বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দিতে কোনও কাজই যে করা উচিত নয় একথা জোর দিয়ে বলেছি। পক্ষান্তরে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এরাজ্যের আদিবাসীদের বিকাশ ও উন্নয়ন সুনিশ্চিত করতে এবং সেই সঙ্গে তাদের স্বাতন্ত্র্য বজায় রেখেই তাদের এই রাজ্যের সামগ্রিক সামাজিক ও অর্থনীতিক কাঠামোর অঙ্গীভূত করে নিতে উদ্যোগ নেওয়া হয়েছে।

১১। ধর্মের ভেক ধরে হিংসা ও সন্ত্রাসের জন্য 'আনন্দমার্গ' সুপরিচিত ; আমরা বাঙালির মতো তাদের বিভিন্ন ফ্রন্টের সংগঠনগুলির কাজকর্ম থেকে এটা স্পষ্ট বোঝা যায়। ১৯৭৯-৮০ সাল থেকে তাদের সহিংস কাজকর্ম অনেকটা বেড়েছে এবং প্রকট হয়েছে। তারা বিভিন্ন সিনেমা হল, জেনারেল পোস্ট অফিস, নেপালী কনস্যুলেট প্রভৃতির উপর আক্রমণ চালিয়েছে। ১৯৮৬ সালের ৩০শে অক্টোবর কলকাতাস্থিত কেন্দ্রীয় হিন্দি অধিকারের আঞ্চলিক অফিসের ভিতরে একটি বিস্ফোরণ ঘটে এবং তার ফলে ঐ অফিসের দুজন কর্মচারির মৃত্যু ঘটে। ১৯৮৭ সালের জানুয়ারি থেকে আগস্ট মাসের মধ্যে ১১টি বোমা বিস্ফোরণের ঘটনা ঘটে এবং এই ঘটনাগুলির সঙ্গে 'আনন্দমার্গ' 'আমরা বাঙালি' জড়িত আছে বলে মনে করা হচ্ছে। ১৯৮৯ সালে ৫ই মার্চ পুরুলিয়ায় আনন্দমার্গ চত্বর থেকে যেসমস্ত অত্যাধুনিক অস্ত্রশস্ত্র উদ্ধার করা হয়েছে তাতে তাদের সন্ত্রাসমূলক ও গোপন কাজকর্মের পরিচয় পাওয়া যায়। ১৯৮৯ সালের ৭ই ডিসেম্বর ব্যক্তিগত মালিকানাধীন কয়েকটি পাট্টাজমির উপর দিয়ে আনন্দমার্গীরা একটি রাস্তা তৈরি করার চেষ্টা ধরে। স্থানীয় জনসাধারণ এতে বাধা দিলে আনন্দমার্গীরা বেপরোয়া ভাবে গুলি চালায় এবং এতে একজন আহত হন। অন্য একটি ঘটনায় ১৯৮৯ সালের ২২/২৩ ডিসেম্বর রাত্রিতে আনন্দমার্গীরা যখন বোমা তৈরিতে নিযুক্ত ছিল, তখন আনন্দনগরস্থিত একটি বাড়ির ভেতরে প্রবল বিস্ফোরণ ঘটে। ১৯৯০ সালের ২৪ জানুয়ারির আরও একটি ঘটনায় তারা জয়পুর থানার অধীনে চৌকিবেড়িয়া হাইস্কুলের প্রতিষ্ঠা দিবস পালনের অনুষ্ঠান চলাকালে হিংস্র আক্রমণ চালায়। তারা স্টেনগান থেকে গুলি চালায় এবং তার ফলে ৮ ব্যক্তি আহত হন। এদের মধ্যে দুজন পরে মারা যান।

১২। পুরুলিয়ায় বাগলতা-বলয়ের পাহাড়ী অঞ্চল বরাবর জমি দখলের প্রক্রিয়াটি তারা ত্বরান্বিত করেছিল। সরকারি খাসজমি ও বনভূমিতে অনধিকার প্রবেশ ছাড়াও, তারা আদিবাসী সহ দরিদ্র কৃষকদের জমি দখল করতে শুরু করেছিল। এমন কি যথাযথ কর্তৃপক্ষের অনুমোদন ব্যতিরেকেই তারা একটি বিদ্যুৎ-কেন্দ্র চালাচ্ছে। আইনের গন্ডির মধ্যে যেকোনও প্রতিষ্ঠানের তার ধর্মীয় বিশ্বাস এবং সামাজিক ও অন্যান্য কার্যাবলী চালাবার যে অধিকার রয়েছে তা রাজ্য সরকার সব সময়েই মেনে নিয়েছেন। কিন্তু কোনও প্রতিষ্ঠান যদি জমি দখল ও অন্যান্য অপরাধমূলক ক্রিয়াকলাপ ও বিশৃঙ্খলা সৃষ্টির কাজে লিপ্ত হয় তাহলে রাজ্য সরকার এসমস্ত ক্রিয়াকান্ডের নীরব দর্শক হতে থাকতে পারেন না।

১৩। ১৯৮২ সালের এপ্রিল মাসে ১৫ জন আনন্দমার্গীর হত্যাকান্ডের জন্য যে ৫টি মামলা দায়ের করা হয়েছিল এখানে সেগুলির উল্লেখ করা যেতে পারে। দেখা যায় সাক্ষীরা,

আনন্দমার্গীরা এজাহার দিতে না আসায় আদালত তিনটি মামলায় অভিযুক্ত ব্যক্তিদের মুক্তি দেন। আরও দুটি মামলা এখনও বিচারাধীন। ঘটনার সময় তারা সিপিআই (এম)-এর বিরুদ্ধে অভিযোগ আনলেও বিচার সময় এজাহার না দিয়ে আদালতের সঙ্গে সহযোগিতা করতে অস্বীকার করে। এমন হতে পারে আনন্দমার্গীদের আন্তঃকলহের ফলে এই সব দুর্ভাগ্যজনক হত্যাকান্ড ঘটে।

১৪। গত কয়েক বছর ধরে আনন্দমার্গ ও তাদের বিভিন্ন ফ্রন্টের সংগঠন যে সমস্ত কার্যকলাপ চালিয়ে যাচ্ছে, ভারত সরকার সে সম্পর্কে ওয়াকিবহাল। আনন্দমার্গের বিভিন্ন কার্যকলাপে অংশ নিতে যে সব বিদেশি আসবেন তাদেরকে বহিষ্কার করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের স্থায়ী আদেশ রয়েছে এবং রাজ্য প্রশাসন তারই ভিত্তিতে সময়ে সময়ে প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন।

১৫। এই কালপর্বে দার্জিলিং-এর অবস্থা অনেকটা শান্তিপূর্ণ ছিল। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে প্রতিটি বিষয়ে সাহায্য করা হয় এবং দার্জিলিং-এর ব্যাপারে ত্রিপাক্ষিক চুক্তিকে সফল করে তুলতে আমাদের চেষ্টায় ত্রুটি থাকবে না। রাজ্য সরকারের দেওয়া অর্থ পুনর্বাসন কর্মসূচিটি অনেকটাই রূপায়িত করা গেছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আইন অনুসারে বিভিন্ন বিভাগ হস্তান্তরের কাজও মোটামুটিভাবে শেষ হয়ে এসেছে।

১৬। ১৯৮৯ সালে দ্বিতীয় কেন্দ্রীয় কমিটি সিপিআই (এম এল) (সুধীর তালুকদার গ্রুপ) তিনটি হিংসাত্মক ঘটনা ঘটায়। এর মধ্যে ২টি পশ্চিম দিনাজপুরে ও একটি নদীয়াতে পশ্চিম দিনাজপুরে বাসে যে ঘটনা তাতে দুজন পুলিশ এবং একজন সাধারণ মানুষ প্রাণ হারান ; ২টি রাইফেলও ছিনতাই হয়। এই দুটি রাইফেল এবং এর আগে ১৯৮১ সালে আর একটি যে রাইফেল ছিনতাই হয়েছিল পরে পুলিশ সেগুলি উদ্ধার করে।

১৭। এই কালপর্বে বাংলাদেশ সীমান্ত দিয়ে অনুপ্রবেশজনিত সমস্যাটি এখনও রয়ে গেছে। বি এস এফ এবং স্টেট মোবাইল টাস্ক ফোর্স এই সমস্যাটি মোকাবিলার কাজে নিযুক্ত রয়েছে। মোবাইল টাস্ক ফোর্সকে আরও শক্তিশালী করে গড়ে তোলার জন্য আমরা যে প্রস্তাব দিয়েছি তা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে। বি এস এফ যাতে আরও ভালোভাবে কাজকর্ম করতে পারে সেইজন্য ভারতসরকার বাংলাদেশের সীমান্ত বরাবর রাস্তা নির্মাণের কর্মসূচি হাতে নিয়েছেন।. রাস্তা নির্মাণের জন্য যে জমি প্রয়োজন তা অধিগ্রহণের প্রক্রিয়া রাজ্য প্রশাসন খতিয়ে দেখছেন। বাংলাদেশ চোরাচালান, বিশেষ করে অত্যাবশ্যক সামগ্রীর চোরাচালান এখনও চলছে। এ ব্যাপারে স্টেট এনফোর্সমেন্ট মেশিনারি এবং বি এস এফ-কে সতর্ক থাকতে বলা হয়েছে।

১৮। সাধারণভাবে রাজ্যের আইনশৃঙ্খলার পরিস্থিতি ভালো ছিল। ফসল তোলাকে কেন্দ্র করে ২৭টি সংঘর্ষের ঘটনা ঘটে। তাতে ১ জনের মৃত্যু ঘটে, আহত হয় ৯১ জন। তফসিলি জনজাতি এবং তফসিলি উপজাতির মানুষ এবং সমাজের অন্যান্য দুর্বলতর মানুষের ওপর কোনও সংগঠিত হিংস্রাত্মক ঘটনা ঘটেনি। গত বছরের তুলনায় ডাকাতি, চুরি, দাঙ্গা, ধর্ষণ, অগ্নি-সংযোগ ইত্যাদির মতো ঘটনার সংখ্যাও কমে আসে। সমগ্র পশ্চিমবঙ্গে যেখানে ১৯৮৫ সালে ৭৯২টি এবং ১৯৮৮ সালে ৫২১টি ডাকাতির ঘটনা ঘটে, ১৯৮৯ সালে সেই

সংখ্যা দাঁড়িয়েছে ৫৪৩-এ। ১৯৮৫ সালে ১,৫০৯টি খুনের ঘটনা ঘটে। ১৯৮৮তে খুনের সংখ্যা ১,৮৪৫ আর ১৯৮৯-এ ১,৫৮৬। কলকাতা বাদে সারা পশ্চিমবঙ্গে গত বছরে শাস্তিযোগ্য অপরাধের সংখ্যা যেখানে ছিল ৫২,৭৬২টি, সেখানে ১৯৮৯ সালে শাস্তিযোগ্য অপরাধের মোট সংখ্যা ৫৫,২৭৩টি। ১৯৮৮ সালে কলকাতায় শাস্তিযোগ্য মোট অপরাধের সংখ্যা যেখানে ছিল ১৩,৬৫২, ১৯৮৯ সালে সেই সংখ্যা দাঁড়ায় ১৩,৭৩৮-এ। ১৯৮৫-তে যেখানে ৪০.৬৮ শতাংশ ক্ষেত্রে অপরাধী খুঁজে পাওয়া গিয়েছিল, ১৯৮৯-এ শতকরা হার বেড়ে দাঁড়িয়েছে ৫৫.১০-এ। ১৯৮৫তে যেখানে শতকরা ২২.২৪ ক্ষেত্রে শাস্তি দেওয়া গিয়েছিল, ১৯৮৯-এ সেই শতকরা হার দাঁড়িয়েছে ১৬.৭১-এ।

১৯। অন্যান্য শহরের অপরাধের সংখ্যার সঙ্গে তুলনা করলে দেখতে পার ১৯৮৮ সালে দিল্লিতে অপরাধের সংখ্যা ছিল ২৮,০১১টি আর বাঙ্গালোরের ঐ সংখ্যা ছিল ২১,৯৯৮টি। অন্যান্য শহরের অপরাধের সংখ্যা পাওয়া যায়নি। কলকাতা বাদে সারা রাজ্যের হিসাবে যদি তুলনা করা হয় তাহলে দেখা যাবে, যেখানে পশ্চিমবঙ্গে শাস্তিযোগ্য অপরাধের সংখ্যা ছিল ৫৫,২৭৩ সেখানে মধ্যপ্রদেশে ঐ ধরনের অপরাধের সংখ্যা ছিল ১,৮০,৫৩৭ আর অন্ধ্রপ্রদেশে ছিল ৮৬,৮৩৫টি।

২০। নারীদের বিরুদ্ধে অপরাধ এখনও একটি বড় সামাজিক সমস্যা হিসাবে রয়ে গেছে। ১৯৮৮ সালে ৫৪৭টি নারী ধর্ষণের ঘটনা ঘটেছিল। ১৯৮৯-এ তা কমে দাঁড়ায় ৪৬৯-এ। কিন্তু পণজনিত কারণে মৃত্যুর সংখ্যা ২৬৩ থেকে বেড়ে গিয়ে দাঁড়ায় ২৯১-এ। অন্যান্য কয়েকটি রাজ্যের সঙ্গে তুলনা করলে দেখা যাবে অন্ধ্রপ্রদেশে নারী ধর্ষণের ঘটনার সংখ্যা ৫৪৮টি। মধ্যপ্রদেশে ২,০৪৫টি আর ৭৬৮টি মহারাষ্ট্রে। মহারাষ্ট্রে পণজনিত কারণে মৃত্যুর সংখ্যা ২২৫টি। ৩১-১-১৯৯০ তারিখ পর্যন্ত মোট যে ৫,৪১০টি মামলা রুজু করা হয় তার মধ্যে ৫৭৩টি ক্ষেত্রে চার্জশিট দেওয়া হয় এবং ৪৭৪টি মামলা এফ আর টি ইত্যাদিতে শেষ হয়। কেবল প্রশাসনিক উদ্যোগই যে যথেষ্ট নয় তা আর বেশি করে উপলব্ধি করছি। এই উপদ্রবকে দমন করতে হলে বিভিন্ন মহিলা সংগঠনের প্রয়াস একান্ত অপরিহার্য।

২১। যে সমস্ত ব্যবসায়ী অত্যাবশ্যক পণ্যদ্রব্য এবং ভেজাল সামগ্রী, চোরাপথে আনা ও নকল ছাপমারা দ্রব্যাদির ব্যবসা করে আইন লঙ্ঘন করে, কলকাতার এনফোর্সমেন্ট ব্রাঞ্চ ১৯৮৯ সালে তাদের বিরুদ্ধে সারা শহর জুড়ে অভিযান চালায়। তারা চোরাপথে আনা বহুসংখ্যক অডিও ও ভিডিও ক্যাসেট, প্রচুর জাল ওষুধ, সাবান, ভোজ্য তেল, পেট্রোলজাত দ্রব্যাদি, বনস্পতি, কেরোসিন তেলের মতো নকল ছাপমারা সামগ্রী আটক করে। এই বছরে ২১৭ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয় এবং রুজু করা হয় ১৪২টি মামলা। এই বছরে যে পরিমান দ্রব্যাদি আটক করা হয় তার মূল্য ৪২ লক্ষ ৬৩ হাজার ৮৯২ টাকা। জেলাগুলিতে ঐ একই ধরনের অভিযান চালিয়ে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ ২০০২ জন ব্যক্তিকে গ্রেপ্তার করে আর যে পরিমান পণ্যদ্রব্য আটক করে তার মূল্য ৩ কোটি ৬৮ লক্ষ ৩৭ হাজার ৯৯ টাকা।

২২। চোলাই মদের বিরুদ্ধে অভিযান চালিয়ে ১,৫২০ জনের বিরুদ্ধে মামলা রুজু করা হয়। গ্রেপ্তার করা হয় ১৭ হাজার ৯৪৪ জনকে। আর জেলা পুলিশ আটক করে ১

লক্ষ ১৩ হাজার ৪৯৮ লিটার চোলাই মদ। কলকাতা পুলিশ ২২৮৪টি মামলা রুজু করে, গ্রেপ্তার করে ২ হাজার ৪৭৩ জনকে এবং আটক করে ৬৫ হাজার ৮৭ লিটার চোলাই মদ।

২৩। কলকাতা পুলিশ সাট্টা ও জুয়ার বিরুদ্ধে অভিযান চালিয়ে ২১ লক্ষ ২৭ হাজার ৭৫০.৯৮ জুয়ার টাকা আটক করে। এই ব্যাপারে ৫ হাজার ৩৫৪টি মামলা রুজু করা হয় আর গ্রেপ্তার করা হয় ১৮ হাজার ৪৪০ জন ব্যক্তিকে। একইভাবে বিভিন্ন জেলার পুলিশ ৩ লক্ষ ৪২ হাজার ১৮৬.৮২ জুয়ার টাকা আটক করে। এই ব্যাপারে ১৮৯১টি মামলা রুজু করা হয় এবং ২০ হাজার ৮০৩ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়।

২৪। যে পরিমান সোনা, রুপো, অলঙ্কার এবং অন্যান্য মূল্যবান সামগ্রী উদ্ধার বা আটক করা হয় তার মূল্য ৫ কোটি ৮ লক্ষ ৪৯ হাজার ৪৪০.৮৫ টাকা। এই ব্যাপারে ৩ হাজার ৮৪৮টি মামলা রুজু করা হয় এবং ৪ হাজার ৮৩০ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়।

২৫। মাদক দ্রব্যের বিরুদ্ধে অভিযান অব্যাহত রাখা হয়। গোয়েন্দা বিভাগ দুটি ক্ষেত্রে ১ কেজি পরিমান হেরোইন আটক করে যার মূল্য ১ কোটি টাকা। এটা উল্লেখ করার মতো। উত্তরপ্রদেশের দুজন ব্যবসায়ীর কাছ থেকে ঐ হেরোইন আটক করা হয়। তারা ওটা বিক্রয় করতে কলকাতায় এসেছিলেন।

২৬। এখানে আমি মুষ্টিমেয় কিছু সমাজবিরোধী যে জনজীবন বিপর্যস্ত করে দিতে সচেষ্টা সে সম্পর্কে সতর্ক করে দিতে চাই। বিভিন্ন গণসংগঠন, রাজনৈতিক দল এবং প্রশাসনকে অবশ্যই সতর্ক থাকতে হবে এবং এই সব কার্যকলাপকে প্রতিহত করতে হবে।

২৭। এই বছরে ৫ হাজার ৪৮২ জন নিরুদ্দিষ্ট ব্যক্তির সন্ধান পাওয়া গেছে।

২৮। এই রাজ্যের পুলিশকে প্রায় প্রতিদিনই মিছিল, আন্দোলন, বিক্ষোভ ইত্যাদি সামলাতে হয়। তাছাড়া, তাদেরকে বিভিন্ন রাজনৈতিক, সামাজিক ও ক্রীড়া কর্মসূচির ব্যাপারে আইন শৃঙ্খলা বজায় রাখার ব্যবস্থা করতে হয়। সম্ভবত এই ধরনের কাজে তারা ব্যস্ত হয়ে থাকার দরুন তদন্ত ও কার্যবাহ চালানোর কাজে বিলম্ব ঘটে যায়। আর তার ফলে বহু মামলার নিষ্পত্তি হতে দেরি হয়ে, যায়। তাই, বিভিন্ন মামলার তদন্তের কাজ যাতে সুনিশ্চিতভাবে দ্রুত ও ফলপ্রসূভাবে করা যায় সেজন্য অপরাধ তদন্ত শাখাকে আরও শক্তিশালী করার প্রস্তাব আমরা বিবেচনা করে দেখছি।

২৯। পুলিশ বাহিনীর আধুনিকীকরণের ওপর আমরা গভীর গুরুত্ব দিয়েছি। আর এ ব্যাপারে বিশেষভাবে নজর দেওয়া হয়েছে তাদের কর্মতৎপরতা, টেলি-যোগাযোগ ব্যবস্থা এবং তদন্তকার্যের ওপর। গাড়ি, বেতার সরঞ্জাম ইত্যাদি কেনার জন্য ১৯৮৯-৯০ সালে ১ কোটি ২৭ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। পুলিশ বাজেটে মোটর গাড়ি ইত্যাদির জন্য সাধারণ ভাবে যে টাকা ব্যয় করা হয় এই টাকা তার অতিরিক্ত।

৩০। নবম অর্থকমিশনের সুপারিশক্রমে প্রশাসনিক মানের উন্নতিসাধন কর্মসূচির অধীনে পুলিশের আবাসন কর্মপ্রকল্প বাবদ এই রাজ্য ১৯৮৯-৯০ সালে ৬ কোটি ২৮ লক্ষ ৯৪ হাজার টাকা পায়। তা দিয়ে অধস্তন পদের পুলিশের জন্য ৩৭০টি আবাসিক কোয়ার্টার

নির্মাণের কাজে প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়। ঐ উন্নতিসাধন কর্মসূচির অধীনে দেবগ্রাম, জলপাইগুড়িতে, অধস্তন পদের পুলিশের জন্য ৩৬৬টি তৈরি ফ্ল্যাট কেনার বিষয়টিও মঞ্জুর করা হয়। এছাড়া, উর্ধ্বতন আধিকারিক এবং অন্যান্য পুলিশ আধিকারিক ও বিভিন্ন পদে কর্মচারিদের জন্য আবাসিক গৃহ নির্মাণ থানা ও প্রশাসনিক ভবন নির্মাণ, বিভিন্ন পুলিশভবনে জলসরবরাহের ব্যবস্থা করা, জমি ও ভূ-গৃহাদি অধিগ্রহণ ইত্যাদির দরুন ৩ কোটি টাকা বরাদ্দ করা হয়। চলতি বছরের বাজেটে এই উদ্দেশ্যে ৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

৩১। এই রাজ্যে বিভিন্ন বৃহৎ সামাজিক ও ক্রীড়া অনুষ্ঠানের ব্যাপারে রাজ্যের এবং এই মহানগরি পুলিশ আধিকারিক ও কর্মচারিদেরকে যথারীতি এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে হয়। এই বছরেই কলকাতার তিনশতবার্ষিকী উৎসব এবং আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবও অনুষ্ঠিত হয়। ইডেন গার্ডেনে আন্তর্জাতিক জহরলাল নেহরু কাপ ক্রিকেট প্রতিযোগিতাও অনুষ্ঠিত হয়। ১৯৮৯ সালের ২২ ও ২৩ অক্টোবর সল্টলেক স্টেডিয়ামে একটি আন্তর্জাতিক আথ্যলেটিক প্রতিযোগিতারও আয়োজন করা হয়।

৩২। যে বছরটির পর্যালোচনা করছি সেই বছরটিতে সরকার কলকাতা, আসানসোল ও শিলিগুড়ির যান চলাচল ব্যবস্থার উন্নতি সাধনের ওপর গুরুত্ব দিয়েছেন। সেই দিকে লক্ষ্য রেখে, কলকাতার জন্য অতিরিক্ত ট্র্যাফিক স্টাফ এবং অতিরিক্ত গাড়ি ও বেতার সরঞ্জাম মঞ্জুর করা হয়।

৩৩। পুলিশের কাজকর্মের ওপর সবসময় তীক্ষ্ণ নজর রাখা হচ্ছে। একদিকে যেমন তাদের সততা ও দক্ষতাতে স্বীকৃতি দেওয়া, তেমনি পাশাপাশি কর্তব্যে অবহেলার ক্ষেত্রে কঠোর ব্যবস্থা নেওয়া হচ্ছে। ভালো কাজ করলে পুরস্কার দিয়ে স্বীকৃতি জানানো হয়। ১৯৮৯ সালে বিভিন্ন পদের ৫০৩ জন পুলিশের বিরুদ্ধে বিভাগীয় শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়। ৬১৩ জন পুলিশকে শাস্তি দেওয়া হয়। এর মধ্যে ১৬ জনকে বরখাস্ত করা হয়।

৩৪। এই বছরে পুলিশের জন্য রেশন সরবরাহ, বাসস্থান ও অন্যান্য সুযোগ-সুবিধা—এই ধরনের কল্যাণমূলক ব্যবস্থা অব্যাহত রাখা হয়। পুলিশের ক্ষোভের কারণগুলি খতিয়ে দেখার জন্য সরকার যুগ্ম পরামর্শ কমিটি গঠন করেছেন। এই কমিটি তাদের বিভিন্ন দাবি বিবেচনা করে দেখার জন্য বিভিন্ন স্তরে মাঝে মাঝে বৈঠকে বসেন।

৩৫। এই বছরে ভাস্বর কর্মজীবনের জন্য ২ জন পুলিশকর্মী রাষ্ট্রপতির পুলিশ পদক লাভ করেন। কৃতিত্বপূর্ণ কর্মজীবনের জন্য ২৮ জন এবং সাহসিকতার জন্য ১ জন পুলিশকর্মী পুলিশ পদক লাভ করেন।

৩৬। স্টেট ফোরেনসিক সায়েন্স ল্যাবরেটরিকে বহুসংখ্যক ঘটনা পরীক্ষা করে দেখতে হয়। রাজ্যের মধ্যে ও বাইরে—উভয় জায়গা থেকেই এইসব কাজ আসে। ১৯৮৯ সালে ২ হাজার ৪শ ৮৭টি ঘটনার ব্যাপারে তাদের অভিমত চাওয়া হয় আর নিরুপণ করার জন্য তাদের কাছে পাঠানো হয় ১৮ হাজার ৪শত ৫৬টি বস্তু। এরকম ৩১ হাজার ৩ শত ১৫টি বস্তু এবং ২ হাজার ৫শত ৭৭টি ঘটনা পরীক্ষা করে সেগুলি সম্পর্কে রিপোর্ট দেওয়া হয়।

৩৭। ঐক্যনিবাশী ও বিভেদকামী শক্তিগুলির কার্যকলাপ যে আমাদের দেশের সংহতিকে বিপন্ন করছে মাননীয় সদস্যরা সে সম্পর্কে সচেতন। ধর্ম, ভাষা ও জাতিভেদের ভিত্তিতে আমাদের দেশবাসীকে বিচ্ছিন্ন করে দেওয়ার জন্য অবিরাম চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। বৈচিত্র্যের মধ্যে ঐক্য—এটাই আমাদের ঐতিহ্য। অথচ কিছু কিছু মৌলবাদী শক্তি আমাদের ধর্মনিরপেক্ষতার আদর্শকেই কলুষিত করে দিতে চাইছে। তারা যে একাজে সফল হতে পারবে না। এ ব্যাপারে আমার কোনও সংশয় নেই। এই মুহূর্তে প্রয়োজন হিংসা, সাম্প্রদায়িক বিদ্বেষ ও সংকীর্ণ গোষ্ঠীসর্বস্ব দাবি পরিহার করা। এই সব অশুভ শক্তিগুলিকে আমরা প্রতিহত করতে পেরেছি। তথাপি আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। বিচ্ছিন্নতাবাদ ও বিভেদপন্থার মুখে দাঁড়িয়ে শান্তি ও সম্প্রীতি অক্ষুণ্ণ রাখতে জনগণ ও প্রশাসনের সদাসতর্ক প্রহরা একান্তই অপরিহার্য।

৩৮। এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়বরাদ্দের দাবি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

## DEMAND No. 22

**Major Head : 2056—Jails**

**Shri Bishawnath Chowdhuri :** Sir, on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs.20,68,13,000 be granted for expenditure under Demand No.22, Major Head : "2056—Jails".

(This is inclusive of a total sum of Rs.5,17,04,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Biswanath Chowdhury was taken as read)

১। মঞ্জুরির প্রস্তাবনা করতে গিয়ে আমি বিগত বছরগুলিতে কারা-প্রশাসনের উন্নতিবিধানকল্পে যে সমস্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে এবং কারাসমূহের পরিবেশ ও আভ্যন্তরিক জীবনযাপনের মান উন্নয়নকল্পে যে সমস্ত প্রকল্পাদির ব্যবস্থা করা হয়েছে, তার একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করছি।

২। পশ্চিমবঙ্গে মোট ৫০টি কারা আছে যার মধ্যে ৫টি কেন্দ্রীয় কারা, ১১টি জেলা কারা, ৩টি বিশেষ কারা, ৩০টি মহকুমা কারা এবং একটি মুক্ত কারা রয়েছে। দমদমে একটি কারারক্ষী প্রশিক্ষণ কেন্দ্র রয়েছে।

৩। পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে বিগত ২৮-২-৮৯ তারিখে বন্দীদের সর্বমোট সংখ্যা ছিল ৯৪৯১ জন। এদের মধ্যে ৬০৩৪ জন ছিলেন বিচারাধীন। বিগত বছর এই সময় বন্দীদের সর্বমোট সংখ্যা ছিল ৯৭৮৬, যাদের মধ্যে ৬৭৮৫ জন ছিলেন বিচারাধীন।

৪। রাজ্যের ৫০টি বিভিন্ন ধরনের কারাগারে ১৮,৮০৩ জন বন্দীর স্থান-সঙ্কুলানের ব্যবস্থা আছে। বিগত ১২ বছরের বামফ্রন্ট সরকারের শাসনে রাজ্যের আর্থ-সামাজিক প্রগতি ও আইন-শৃঙ্খলার উন্নতির ফলশ্রুতি হিসাবে বন্দীসংখ্যা ক্রমহ্রাসমান। তাহলেও কিছু সংখ্যক সাব জেলে বন্দীসংখ্যার চাপ বেশি। বন্দীসংখ্যার এই বর্দ্ধিত চাপ কমাবার উদ্দেশ্যে দুর্গাপুর, বোলপুর, রঘুনাথপুর ও কল্যাণী এই নতুন চারটি মহকুমায় চারটি নতুন সাব জেল নির্মাণের

সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এর মধ্যে দুর্গাপুর ও বোলপুর সাব-জেল নির্মাণের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। রঘুনাথপুর সাব জেল নির্মাণের মঞ্জুরি দেওয়া হয়েছে এবং কল্যাণী সাব জেলের জন্য জমি অধিগ্রহণের কাজ চলছে। এছাড়া অল্পবয়স্ক বন্দীদের জন্য ৫টি এবং মহিলা বন্দীদের ১৬টি সংলাগ (annexe) নির্মাণের কাজ গ্রহণ করা হয়েছে, যেগুলির নির্মাণকার্য প্রায় শেষ হওয়ার মুখে। নবম অর্থ কমিশন অনুমোদিত অর্থে মহিলা বন্দীদের জন্য আরও ৮টি সংলাগ নির্মাণের প্রশাসনিক ও আর্থিক মঞ্জুরিও (মোট ১ ' কোটি টাকা—প্রত্যেকটি ১২.৫০ লক্ষ টাকা হিসাবে) ইতিমধ্যে দেওয়া হয়েছ। এগুলির অধিকাংশের নির্মাণ কাজ এগিয়ে চলেছে।

৫। কারাগুলিতে সুস্থ পরিবেশ ও পরিচ্ছন্নতা বজায় রাখার জন্য এবং বন্দী ও কারাকর্মীদের নৈতিক মানোন্নয়নের জন্য বৈদ্যুতিকরণ, উন্নত অনাময় ব্যবস্থা ও জল সরবরাহ সংক্রান্ত ১২৩টি পরিকল্পনার জন্য মোট ৩৩৭ লক্ষ টাকা ১৯৮৫ থেকে ১৯৮৯ সালে অনুমোদন দেওয়া হয়েছিল। সমস্ত পরিকল্পনাগুলির কাজ ইতিমধ্যে শেষ হয়েছে এবং ১৯৮৫—১৯৯০ সালের মধ্যে ইতিমধ্যে এবাবদ মোট ১৮৫ লক্ষ টাকা খরচ হয়েছে। নবম অর্থ কমিশন অনুমোদিত অর্থে ১৯৮৯-৯০ সালে আরও ৭২ লক্ষ টাকা সরকারি অনুমোদন দেওয়া হয়েছে, যাতে ৮টি পানীয় জল সরবরাহ ও ৩টি অনাময় ব্যবস্থা সংক্রান্ত পরিকল্পনাকে অন্তর্ভুক্ত করা হয়েছে।

৬। রাজ্যের সমস্ত কারাগারের নিরাপত্তাব্যবস্থা সুদৃঢ় করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। কারাগারের নিরাপত্তার লক্ষ্যে বহরমপুর কেন্দ্রীয় কারায় ও প্রেসিডেন্সি কারার দুটি কেন্দ্রীয় নিরীক্ষণ স্তম্ভ নির্মাণ প্রকল্পের অনুমোদন ইতিমধ্যেই দেওয়া হয়েছে। প্রকল্প দুটির কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

৭। কারাগারগুলিতে নিরপরাধ উন্মাদ বন্দীদের সংখ্যা এখনও বিদ্যমান। সঙ্গত কারণেই সরকার বিষয়টি বিশেষভাবে বিচার করে দেখেছেন। বর্তমানে কারাগারগুলিতে ৯৭৯ জন নিরপরাধ উন্মাদ বন্দী রয়েছেন, যাদের মধ্যে ২৬৫ জন মহিলা। পুরুষ নিরপরাধ উন্মাদ বন্দীদের অধিকাংশকে দমদম কেন্দ্রীয় কারাগারে এবং আলিপুরস্থিত মানসিক স্বাস্থ্য আবাসে রাখা হয়েছে এবং মহিলা নিরপরাধ বন্দীদের প্রেসিডেন্সি কারায় রাখা হয়েছে। পূর্বতন আলিপুর বিশেষ কারাকে মানসিক স্বাস্থ্য-আবাসে রূপান্তরিত করা হয়েছে। এখানে বন্দীরা বিশেষ শিক্ষাপ্রাপ্ত কর্মীদের সেবাযত্ন পান এবং বিশেষজ্ঞ চিকিৎসাকদের তত্ত্বাবধানে তাদের চিকিৎসা হয়। একজন অভিজ্ঞ মনোরোগ বিশেষজ্ঞ আংশিক সময়ের জন্য এখানে নিয়মিত কাজ করেন। আলিপুর কেন্দ্রীয় কারায় কর্মরত মনোবিজ্ঞানীরাও এই প্রতিষ্ঠানের আবাসিকদের যথোপযুক্ত পরিষেবা দান করে থাকেন। একজন চিকিৎসকও সর্বসময়ের জন্য 'নিযুক্ত আছেন। এখানে রোগমুক্ত নিরপরাধ উন্মাদ বন্দীদের বিভিন্ন পেশাগত কাজকর্মের সঙ্গে যুক্ত করে সুস্থ করার বন্দোবস্ত করাহয়েছে। এই প্রসঙ্গে আমি আনন্দের সঙ্গে সভাকে জানাচ্ছি যে, সংশ্লিষ্ট আদালতের অনুমতি নিয়ে এইসব নিরপরাধ উন্মাদ বন্দীদের মধ্যে সুস্থ হয়ে ওঠা ৭০ জনকে আমরা তাদের পরিবার-পরিজনদের কাছে প্রত্যর্পণ করেছি। স্থানসঙ্কুলানজনিত অসুবিধার জন্য আলিপুরস্থিত এই আবাসে সমস্ত নিরপরাধ উন্মাদ বন্দীর চিকিৎসা করা সম্ভব নয়, তাই ৯২ লক্ষ টাকা ব্যয় পুরুলিয়াতে মানসিক রোগগ্রস্ত বন্দীদের জন্য একটি আবাস স্থাপন করা

হচ্ছে। এই প্রতিষ্ঠানে ১৯০ জন আবাসিকের থাকার ব্যবস্থা করা হয়েছে এবং তাদের প্রয়োজনীয় চিকিৎসা এবং অন্যান্য সুযোগ-সুবিধা দেওয়া হবে। এই প্রতিষ্ঠানটির নির্মাণকার্য প্রায় শেষ হয়ে এসেছে। প্রসঙ্গত, আমি বলতে চাই যে, স্বরাষ্ট্র (কারা) বিভাগ এইসব নিরপরাধ উন্মাদ বন্দীর সম্পূর্ণরূপে পৃথকীকরণ এবং পুনর্বাসনের কথা গুরুত্ব দিয়ে বিবেচনা করছেন। এই ব্যাপারটি নিরীক্ষার জন্য স্বরাষ্ট্র (কারা) বিভাগ, সমাজকল্যাণ বিভাগ এবং স্বাস্থ্য বিভাগের প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে।

৮। ১৯৮৮ সালের মার্চ মাসের আগে রাজ্যের বিভিন্ন কারায় ১৬ বছরের কমবয়সী কিছু ভবঘুরে বালক-বালিকা ছিল। সরকারের একনিষ্ঠ এবং নিরন্তর প্রয়াসের ফলে এদের সরকার পরিচালিত বিভিন্ন সমাজকল্যাণ আবাসে বা প্রখ্যাত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান পরিচালিত আবাসে স্থানান্তরিত করা সম্ভব হয়েছে। আমি আনন্দের সাথে জানাচ্ছি যে, রাজ্যের কারাগুলিতে এই ধরনের অল্পবয়সী বন্দী কেউ আর বর্তমানে নেই। দুর্ভাগ্যক্রমে রাজ্যের বিভিন্ন কারাগারে ১৮ বছরের অধিক বয়সী কিছু অসহায় ও ভবঘুরে মহিলা এখনও রয়েছেন। ১৯৮৯ সালে এই ধরনের বেশ কিছু নির্দোষ মহিলাকে তাদের আত্মীয়-স্বজনের কাছে ফেরত পাঠানো হয়েছে এবং সামান্য কিছু মহিলাকে বিভিন্ন আবাসে পাঠানো হয়েছে। রাজ্যের বিভিন্ন কারাগারগুলির আবাসিক ১৮ বছরের বেশি বয়সী মানসিক ভারসাম্যহীন, ভবঘুরে, উন্মাদ বা অসহায় অবস্থার শিকার এরকম মহিলাদের যথোপযুক্ত চিকিৎসার জন্য সরকার একটি মেডিকেল বোর্ড গঠন করেছেন। যেখানে বোর্ড বসবে, সেখানকার সরকারি হাসপাতালের অধ্যক্ষ অথবা হাসপাতালের অন্তর্গত মানসিক বিভাগের প্রধান হবেন ঐ বোর্ডের চেয়ারম্যান এবং ঐ হাসপাতালের বিশেষজ্ঞ চিকিৎসক এবং মনোরোগ বিশেষজ্ঞ এই কমিটিতে সদস্য হিসাবে কাজ করবেন।

৯। প্রায় ১২ জন নীরোগ নিরপরাধ এবং ভবঘুরে বালিকাকে আদালতের অনুমোদন নিয়ে কলিকাতাস্থ ট্যাংরায় সদ্য নির্মিত আবাস 'শান্তি দান'-এ স্থানান্তরের জন্য শ্রদ্ধেয়া মা টেরিজার হাতে সমর্পণ করা হয়েছে। বিভিন্ন কারাগারে বন্দী কিশোর অপরাধীরা যাতে সমাজের মূল স্রোতে পুনর্বাসিত হতে পারে সেই দিকে লক্ষ্য রেখে সরকার যথোপযুক্ত বৈজ্ঞানিক ও মানবিক দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন। এই উদ্দেশ্যে ঐ সব কিশোর অপরাধীর উপযুক্ত পৃথকীকরণের ব্যবস্থা করা হয়েছে। এইসব বন্দীকে বৃত্তিমূলক প্রশিক্ষণ দিয়ে দৈহিক ও মানসিক দিক দিয়ে যথোপযুক্ত বিকাশ ঘটাবার লক্ষ্যে মেদিনীপুরে ৩৫০ জনের থাকবার উপযুক্ত একটি পৃথক কারা এবং রাজ্যের বিভিন্ন কারায় আরও ৫টি সংলাগ নির্মাণের প্রশাসনিক ও আর্থিক অনুমোদন ইতিমধ্যে দেওয়া হয়েছে। ১০৭ লক্ষ টাকা ব্যয়ে ৩৫০ জন কিশোর অপরাধীর জন্য মেদিনীপুরের কারা-আবাসটির নির্মাণ কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

১০। মহিলাদের জন্য পৃথকভাবে একটি কারা নির্মাণের প্রয়োজনিয়তা দীর্ঘদিন ধরে অনুভূত হচ্ছে। বর্তমানে বর্ধমান জেলা কারায় ২০০ জন মহিলা বন্দীর জন্য একটি পৃথক সংলাগ আছে। ৬২ লক্ষ টাকা ব্যয়ে পুরুলিয়াতে সমস্ত সুযোগসুবিধাসহ মহিলা বন্দীদের জন্য একটি পৃথক কারা নির্মাণ করা হয়েছে। তাছাড়া, রাজ্যের বিভিন্ন কারাগারে শুধুমাত্র মহিলা বন্দীদের জন্য আরও ১৬টি সংলাগ তৈরির কাজও শেষ হয়েছে। এক্ষেত্রে মোট ৪২৮.৩৯ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। নবম অর্থ কমিশন অনুমোদিত অর্থে ১৯৮৯-৯০ সালে এই

ধরনের আরও ৮টি সংলাগ তৈরির অনুমোদন দেওয়া হয়েছে এবং এবাবদ ১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

১১। কারা-প্রশাসনকে উন্নততর ও কার্যকর করার উদ্দেশ্যে কারাকর্মী ও অফিসারদের কারাগার প্রাঙ্গণের মধ্যে বাসগৃহের সুযোগ সুবিধা দেওয়ার বিষয়টিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে ১৯৮৫-৯০ সাল পর্যন্ত নিরন্তর কার্যকর প্রচেষ্টা চালানো হয়েছে এবং তা কারাকর্মী ও আধিকারিকদের অত্যন্ত খুশি করতে পেরেছে। আমরা নবনির্মিত সাব জেল, উন্মাদ বন্দীদের প্রতিষ্ঠান, কিশোর অপরাধীদের প্রতিষ্ঠান, মহিলা কারা এবং অন্যান্য পুরানো কারাগারে আরও কিছু বাসগৃহ নির্মাণের জন্য ১১২ লক্ষ টাকার মঞ্জুরি দিয়েছি।

১২। অতীতে বন্দী ও বিচারাধীন বন্দীদের বাসস্থানগুলিতে বৈদ্যুতিক পাখার কোনও ব্যবস্থা ছিল না। এ দেশের উষ্ণ আবহাওয়া, বিশেষত, বছরের অধিকাংশ সময়ে দুঃসহ গরমের কথা বিবেচনা করে সরকার ১৯৮৮-৮৯ সালে রাজ্যের সমস্ত সাব জেল (দার্জিলিং জেল, কার্শিয়াং সাব জেল এবং কালিম্পং সাব জেল বাদে) এবং কেন্দ্রীয় কারায় বৈদ্যুতিক পাখা লাগাবার জন্য ৮ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালে বাকি কারাগুলির জন্য ৬ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। এ কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

১৩। লালগোলায় অবস্থিত মুক্ত কারা ১৯৮৭ সালের ৩১ জানুয়ারি থেকে চালু করা হয়েছে। এটি একটি কৃষি ও উদ্যানভিত্তিক উন্মুক্ত কারা। পূর্বতন লালগোলা বিশেষ কারার সংস্কার সাধন করে এটি প্রতিষ্ঠিত হয়েছে। সংস্কার ও আধুনিকীকরণের জন্য খরচ হয়েছে ২.৮৭ লক্ষ টাকা। সমগ্র উত্তরপূর্ব ভারতে এই উন্মুক্ত কারাগার কারা-প্রশাসনে এক নতুন যুগের সূচনা করেছে।

১৪। ১৯৭৮ সালে রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত "কারা আইন সংশোধনী কমিটি" যেসব সুপারিশ করেছিলেন, সেগুলি সরকার কার্যকরভাবে বিবেচনা করেছেন। সুপারিশগুলির অধিকাংশই সরকার গ্রহণ করেছেন এবং প্রয়োজনীয় আদেশনামাও জারি করা হয়েছে। অন্যান্য সুপারিশ এখনও বিবেচনাধীন।

১৫। শ্রী অনিল দাসচৌধুরিকে চেয়ারম্যান এবং বিচার বিভাগ, আইন বিভাগ এবং স্বরাষ্ট্র (কারা) বিভাগের প্রতিনিধিদের সদস্য করে যে "সুসংবদ্ধ কারা আইন কমিটি" গঠিত হয়েছিল, সেই কমিটি "ওয়েস্ট বেঙ্গল কারেকশনাল সার্ভিসেস বিল-১৯৮৯" এই শিরোনামে তাদের সুপারিশ সরকারের কাছে পেশ করেছেন। সুপারিশটি যথাযথভাবে বিবেচনা করা হচ্ছে এবং যথাসময়ে বিধানসভায় উপস্থাপনের কাজ এগিয়ে চলেছে।

১৬। কারা-প্রশাসনের আধুনিকীকরণখাতে ভারত সরকার ১৯৮৯-৯০ সালের জন্য ৪৮০ লক্ষ টাকা পরিপূরক অনুদান প্রদানে সম্মতি প্রদান করেছেন। রাজ্য সরকার ৫০% পরিপূরক অনুদান হিসাবে সমপরিমান অর্থ যোগান দেবেন। "কারা-প্রশাসনের আধুনিকীকরণ" কর্মসূচিতে অন্তর্ভুক্ত করা হয়েছে ; কারা নিরাপত্তা ও শৃঙ্খলা বিধান, পুরানো কারাগৃহগুলির সংস্কার ও উন্নয়ন, কারা-নিরাপত্তা শক্তিশালী করা, মহিলা বন্দীদের সুযোগ-সুবিধা সম্প্রসারণ, আধুনিক চিকিৎসা সংক্রান্ত সুযোগ-সুবিধা বৃদ্ধি, বিভিন্ন ঐচ্ছিক ও বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থা ইত্যাদি সংক্রান্ত গুরুত্বপূর্ণ কিছু প্রকল্প। কেন্দ্রীয় সরকার ১৯৮৭-৮৮ সালে ৮৪.৪৭৫ লক্ষ টাকা

পরিপূরক অনুদান মঞ্জুর করেছেন। রাজ্য সরকার এই কর্মসূচিতে ২৬০ লক্ষ টাকা সংস্থান করেছেন, যার মধ্যে ১৩০ লক্ষ টাকা বহন করবেন রাজ্য সরকার এবং ১৩০ লক্ষ টাকা বহন করবেন কেন্দ্রীয় সরকার। ইতিমধ্যে বিভিন্ন প্রকল্পের প্রশাসনিক ও আর্থিক মঞ্জুরি দেওয়া হয়েছে যথা—(ক) বহরমপুর কেন্দ্রীয় কারা ও প্রেসিডেন্সি কারায় নিরীক্ষণ স্তম্ভ (Watch tower) নির্মাণ, (খ) ৫টি জেলা কারা, ১০টি উপ-কারা (সাব জেল) এবং আসানসোল বিশেষ কারা ও প্রেসিডেন্সি কারায় উন্নততর আলোক ব্যবস্থা ও হ্যালোজেন লাইট স্থাপক, (গ) দমদম কেন্দ্রীয় কারা, বহরমপুর কেন্দ্রীয় কারা এবং মেদিনীপুর কেন্দ্রীয় কারায় X-ray machine সহ চিকিৎসার সুযোগ সুবিধা বৃদ্ধি, (ঘ) আলিপুর কারা প্রেসে ১২.০৯ লক্ষ টাকা ব্যয়ে আধুনিক HMT মুদ্রণযন্ত্র স্থাপন করে বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা। ১৯৮৯-৯০ সালে আমরা যে প্রকল্পগুলি মঞ্জুর করেছি সেগুলি হল— (ক) মৎস্য চাষ ১৯,৮৫০ টাকা, (খ) তেল কারখানার উন্নতিকরণ ৩.৫০ লক্ষ টাকা, (গ) বাসনপত্র তৈরির কারখানার উন্নতিকরণ ২,১৭,৯৫০ টাকা, (ঘ) কম্বল তৈরি করার কারখানার উন্নতিকরণ ৫,৯৯,০০০ টাকা, (ঙ) রাজ্যের বিভিন্ন কারায় জামা-কাপড় তৈরি করার প্রশিক্ষণ প্রকল্প ৫০,০০০ টাকা। পরবর্তীকলে বন্দীরা যাতে সমাজে পুনর্বাসিত হতে পারেন সেই দিকে লক্ষ্য রেখে এই সমস্ত বৃত্তিমূলক প্রকল্প চালু করা হয়েছে। উন্নততর তদারকি ও সমন্বয়ের লক্ষ্যে কারা অধিকারের অধীনে একটি উপ-মহাকারা পরিদর্শক (নিরাপত্ত) [DIG (Security)] পদ সৃষ্টি করা হয়েছে এবং উক্ত পদটি ইতিমধ্যে পূরণ করা হয়েছে।

১৭। কারাগারগুলিকে শাস্তিপ্রদানের কেন্দ্র হিসাবে গ্রহণ না করে "সংশোধনী আবাস" হিসাবে বিবেচনা করা এই সরকারের দৃষ্টিভঙ্গি। সেই উদ্দেশ্যে নিম্নলিখিত বিষয়গুলির প্রতি সরকার যথোপযুক্ত দৃষ্টি প্রদান করেছেন ঃ

১) বর্তমান কারাবিধিতে বর্ণিত সমস্ত প্রকার সুযোগ-সুবিধা যাতে বন্দীরা পরিপূর্ণভাবে পেতে পারেন তা সুনিশ্চিত করা, কারা-বিধি অনুযায়ী বন্দীদের বরাদ্দ খাদ্য, পোশাক পরিচ্ছদ, চিকিৎসার ওপর নজর রাখা, বন্দীরা মানসিক ও শারীরিক সুস্থতা বজায় রাখতে পারেন তারজন্য খেলাধূলা ও আমোদ-প্রমোদ বিধানের সুবন্দোবস্ত করা, যে বন্দীরা তাদের শৈল্পিক ও সুকুমার বৃত্তিগুলির স্ফূরণে সতত উন্মুখ, তারা এই সংক্রান্ত যাবতীয় সুযোগ কারাগারগুলিতে পেতে পারেন। আমি এই প্রসঙ্গে আপনাদের সানন্দে জানাতে চাই যে, সম্প্রতি স্বরাষ্ট্র (কারা) বিভাগ বালুরঘাট, পুরুলিয়া ও বহরমপুরে প্রদর্শনীতে অংশগ্রহণ করে এবং যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত বন্দীদের আঁকা চিত্র এবং কারায় উৎপাদিত অন্যান্য সামগ্রী বিভিন্ন শিল্পী ও সাধারণ মানুষের প্রশংসা অর্জন করে। এই ধরনের চিত্র নতুন দিল্লির অশোকা হোটেলে অনুষ্ঠিত "সংশোধনী প্রশাসকদের মহাদেশীয় সম্মেলনেও (Pacific Conference of Correctional Administrators) প্রদর্শিত হয়। উপস্থিত বিদেশি প্রতিনিধিরা আলিপুর কেন্দ্রীয় কারার বন্দীদের আঁকা এই চিত্রগুলির ভুয়সী প্রশংসা করেন। বেশ কিছু চিত্রও এই প্রদর্শনী থেকে বিক্রিত হয়।

২) বর্তমানে সরকারের লক্ষ্য হল কারাগারের বন্দীদের প্রতি সহৃদয় ও মানবিক আচরণ প্রদর্শন এবং বন্দী ও কারাকর্মীদের মধ্যে হার্দিক ও বন্ধুত্বমূলক স্থাপন। কারা-প্রশাসকরাই প্রকৃতপক্ষে বন্দীদের অভিভাবক।

৩) বর্তমান সরকার পশ্চিমবঙ্গের ৫টি কেন্দ্রীয় কারার প্রত্যেকটিতে বয়স্ক বন্দীদের প্রথাবহির্ভূত শিক্ষা প্রদানের জন্য নিয়মিতভাবে বিদ্যালয় চালু করার চেষ্টা করে এসেছেন। জনশিক্ষা প্রসারণ বিভাগের অধীনস্থ কলকাতার জনশিক্ষা প্রশিক্ষণ কেন্দ্রে বিশেষভাবে শিক্ষাপ্রাপ্ত শিক্ষকদের তত্ত্বধানে. প্রতিটি কেন্দ্রীয় কারায় প্রায় ২০ জন নিরক্ষর বন্দী শিক্ষা লাভ করছেন। এছাড়া, আমরা প্রশিক্ষণ-প্রাপ্ত বন্দী শিক্ষকদেরও পেয়েছি, যারা 'প্রতিজন একজনকে শিক্ষিত করা'-র নীতি প্রতিপালনের লক্ষ্যে অচিরেই শিক্ষকের ভূমিকায় অবতীর্ণ হবেন।

আলিপুর কেন্দ্রীয় কারায় চতুর্থ ও পঞ্চম শ্রেণীর বন্দী ছাত্রদের জন্য একটি দুই-শ্রেণীযুক্ত নিম্নবিদ্যালয় চালু করা হয়েছে। এখানে বন্দীরা নিয়মিতভাবে পাঠগ্রহণ করে চলেছে। শিক্ষাগ্রহণে ইচ্ছুক ও আগ্রহী বন্দীদের বিভিন্ন কারা থেকে আলিপুর কেন্দ্রীয় কারায় এই উদ্দেশ্যে স্থানান্তরিত করা হয়েছে। তিনজন শিক্ষককে এই বিদ্যালয়ের জন্য নিযুক্ত করা হয়েছে। রবিবার এবং কারাগারের ছুটির দিন ছাড়া প্রতিদিন সকাল ৯ থেকে বেলা ১২টা পর্যন্ত বিদ্যালয়ের কাজ চলে।

৪) আমরা প্রতিটি কারা ও উপকারায় পরিদর্শক পর্ষদ গঠন করে এই উদ্দেশ্যে বেসরকারি পরিদর্শকের নিযুক্ত করেছি। বন্দীদের খাদ্য, বস্ত্র ও অন্যান্য সুযোগ-সুবিধা সংক্রান্ত বিষয়কে উপলক্ষ করে জেলাশাসক বা অতিরিক্ত জেলাশাসক অথবা মহকুমা শাসকদের তত্ত্বাবধানে নিয়মিতভাবে সভা অনুষ্ঠিত হয় এবং এই সভাগুলিতে বেসরকারি পরিদর্শকরা সক্রিয় ভূমিকা গ্রহণ করে থাকেন। বেসরকারি পরিদর্শকদের কারা-প্রশাসনের সাথে যুক্ত করার মধ্যে দিয়ে সাধারণ মানুষ ও প্রশাসনের মধ্যে হার্দিক ও বন্ধুত্বপূর্ণ যোগসূত্র স্থাপিত হয়েছে। প্রশাসনে নিয়মানুবর্তিতা ও শৃঙ্খলা রক্ষা সাপেক্ষে বর্তমানে সরকার কারা-প্রশাসন ও কারা-কর্মীদের মধ্যে সুসম্পর্ক স্থাপনে বিশ্বাসী। কারাকর্মীরা এখন আইনসম্মত গণতান্ত্রিক অধিকার ভোগ করেন এবং তাদের চাকুরিজনিত বিবিধ সমস্যা আলোচনার মাধ্যমে নিষ্পত্তি হয়। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে সম্প্রতি কারাকর্মীদের জন্য টেরিকটন নির্মিত পোশাক প্রদান সংক্রান্ত আদেশনামা জারি করা হয়েছে।

১৮। পরিশেষে আমি বলতে চাই যে, বর্তমানে সরকার কারাসমূহকে সংশোধনগারের রূপায়ণের লক্ষ্যে কারা-প্রশাসনের ক্ষেত্রে এক পরিবর্তিত পরিবেশ সৃষ্টির জন্য আন্তরিক চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে ১৯৯০-৯১ সালের জন্য স্বরাষ্ট্র (কারা) বিভাগ প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ ২০,৬৮,১৩,০০০ (কুড়ি কোটি আটষট্টি লক্ষ তের হাজার) টাকা মঞ্জুরিকরণের আবেদন জানাই।

## DEMAND No. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.11,62,54,000 be granted expenditure under Demand No.24, Major Head : '2058—Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs.2,90,64,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta was taken as read)

**মহাশয়,**

আমার গত বছরের বাজেট ভাষণে পেট্রো-রসায়ন এবং ইলেকট্রনিক্স্-এর মতো আধুনিক শিল্পের স্থাপনা ও প্রসার, শিল্পের সুষম বিন্যাসের উদ্দেশ্যে সমস্ত রাজ্যব্যাপী বিশেষত অনগ্রসর এলাকাগুলিতে শিল্প-পরিকাঠামোগত সুযোগ সুবিধার ব্যবস্থা এবং শিল্প বিনিয়োগের জন্যপ্রয়োজনীয় স্থায়ী এবং সৌহার্দ্যপূর্ণ পরিবেশ সৃষ্টি প্রভৃতি কার্যক্রমের মাধ্যমে আমার সরকার এই রাজ্যের শিল্পভিত্তিকে সম্প্রসারণ ও বিভিন্নমুখী করার যে প্রচেষ্টা চালাচ্ছেন তার একটি রূপরেখা উপস্থাপনা করেছিলাম।

আমরা আনন্দিত যে, রাজ্যের সকল শিল্পোন্নয়ন সংস্থাগুলির নিরন্তর প্রচেষ্টায় কাঙ্খিত লক্ষ্যের দিকে অনেকটাই অগ্রসর হওয়া গিয়েছে। হলদিয়া পেট্রো-রসায়ন সহ এমন বেশ কিছু উদীয়মান (Sun-rise) শিল্প গড়ে তোলার ব্যবস্থা চূড়ান্ত করা হয়েছে যা কিনা প্রচুর অনুবর্তী (down-stream) শিল্প গড়ে ওঠার প্রতিশ্রুতি দিচ্ছে। নতুন শিল্প গড়ে তোলার জন্য ব্যাপক পরিকাঠামোগত সুযোগ সুবিধা সমন্বিত অনেকগুলি শিল্পবিকাশ কেন্দ্র সারা রাজ্যে, বেশির ভাগই অনগ্রসর জেলাগুলিতে, গড়ে তোলা হয়েছে এবং এরকম আরও অনেকগুলি শিল্পবিকাশ কেন্দ্র গড়ে ওঠার পথে। সৌহার্দ্যপূর্ণ শিল্পসম্পর্ক অক্ষুন্ন রাখা সম্ভব হয়েছে এবং বিভিন্ন সীমাবদ্ধতা ও প্রতিবন্ধকতা সত্ত্বেও শিল্পোৎপাদনের ক্রমবর্ধমান ধারা বজায় রাখা গিয়াছে। এইভাবে রাজ্যের শিল্পে বিনিয়োগের আবহাওয়া নিশ্চিতরূপে অনুকূল দিকে মোড় ঘুরেছে।

অবশ্য আমি দাবি করছি না, যে শিল্প-অগ্রগতির পথের সমস্ত বাধাই আমরা অতিক্রম করতে পেরেছি। বিদ্যুৎ ক্ষেত্রে চাহিদা ও যোগানের মধ্যে ভারসাম্যহীন তারতম্য দূরীকরণের জন্য আমরা প্রথম থেকেই আন্তরিক প্রচেষ্টা চালিয়ে আসছি। দুর্ভাগ্য আমাদের এরূপ প্রচেষ্টার ফলে ইতিমধ্যে উল্লেখযোগ্য উৎপাদন ক্ষমতার সংযোজন সত্ত্বেও বিদ্যুৎ সঙ্কট এখনও কাটিয়ে ওঠা সম্ভব হয় নি। যাই হোক, ১৯৯০ সালে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের (W.B.P.D.C.) কোলাঘাট কেন্দ্রে নতুন একটি ইউনিটে ২১০ মেগাওয়াট ও সি ই এস সি-র সাদার্ন জেনারেটিং কেন্দ্রে ২টি ইউনিটে মোট ১৩৫ মেগাওয়াট এবং ১৯৯১ সালের প্রথম দিকে কোলাঘাটে অরেকটি নতুন ইউনিটে ২১০ মেগাওয়াট পরিমান আরও বেশি বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা সংযোজনের পর পরিস্থিতির অবশ্যই উন্নতি হবে। তাছাড়া, বক্রেশ্বর সহ হাতে নেওয়া বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন প্রকল্পগুলি রূপায়িত হলে আশা করা যায় যে, অদূর ভবিষ্যতে রাজ্যের বিদ্যুৎপাদনের পট এবং তারই সঙ্গে শিল্প-পরিস্থিতির সামগ্রিক চিত্রের আমূল পরিবর্তন হবে।

মাননীয় সদস্যদের মনে থাকতে পারে যে, গত বছরের ভাষণে আমি এ রাজ্যের পাট, বস্ত্র এবং ইঞ্জিনিয়ারিং শিল্পগুলির জীবনীশক্তির দ্রুত অবক্ষয়ের কথা উল্লেখ করেছিলাম। এ ব্যাপারে অবস্থার উল্লেখযোগ্য কোনও পরিবর্তন লক্ষ্য করা যায়নি।

পাট শিল্পের সমস্যাগুলি রাজ্যের সামগ্রিক শিল্প-পরিস্থিতিকে সংক্রামিত করে চলেছে।

পাট আধুনিকীকরণ ভান্ডার ও বিশেষ পাট উন্নয়ন ভান্ডার প্রকল্প দুইটির পরিস্থিতির কোনও উল্লেখযোগ্য উন্নতি ঘটাতে সক্ষম হয়নি। ৩১শে ডিসেম্বর, ১৯৮৯ পর্যন্ত আধুনিকীকরণ প্রকল্পে ৩৭টি আবদেন পত্র পাওয়া গিয়েছিল। এর মধ্যে ৫টি প্রত্যাহৃত হয়েছিল এবং ৭টি সাহায্যের অযোগ্য বলে বিবেচিত হয়েছিল। বাকিগুলির মধ্যে কেবলমাত্র ১৫টি আবেদনপত্র আর্থিক সংস্থাগুলি বা বোর্ড ফর ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনানসিয়াল রিকনস্ট্রাকশন (BIFR) কর্তৃক অনুমোদিত হয়েছে। অবশিষ্ট ১০টি দরখাস্তের ভিতর ৮টির ক্ষেত্রে বি আই এফ আর-এর বিবেচনার জন্য পুনর্বাসন প্রস্তাব (rehabilitation package) ভায়াবিলিটি নিরীক্ষা প্রতিবেদন (Viablility Study Report) জমা দেওয়া হয়েছে বাকি দুটি আবেদন পত্র প্রাথমিক পর্যায়ে বিবেচনাধীন। ১৯৯০ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত, অনুমোদিত ১৫টি দরখাস্ত বাবত মোট ৬০.৯৭ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। ঐ হিসাবের মধ্যে আছে জে এম এফ এস প্রকল্পে দেয় ৫৮.৫৭ কোটি টাকা এবং এস্ জি ডি এফ প্রকল্পে দেয় ২৪০ কোটি টাকা। কিন্তু যে টাকা প্রকৃতপক্ষে বিতরিত হয়েছে তার পরিমান হল মাত্র ১৪.৩৭ কোটি টাকা।

আমরা আধুনিকীকরণ বিরোধী নই। কিন্তু শ্রমিকদের সামগ্রিক স্বার্থরক্ষা এবং ক্ষতিগ্রস্ত কর্মীদের যথাযথ পুনর্বাসন অবশ্যই আধুনিকীকরণের অঙ্গ হতে হবে। দুর্ভাগ্যবশত কিছু কিছু পাটমিলের কর্তৃপক্ষ অসাধু ও শ্রমিক বিরোধী কার্যকলাপের দিকে ঝুঁকছেন। তারা যুক্তিহীনভাবে লক-আউট ঘোষণা করে পরে কর্মী ছাঁটাই ও মজুরি হ্রাস করে এবং প্রভিডেন্ট ফান্ডে দেয় টাকা না মিটিয়ে পুনরায় মিল খুলছেন। পাটশিল্পে আধুনিকীকরণ এবং ভিন্নমুখী উৎপাদন ব্যবস্থা (diversification) সংক্রান্ত বিভিন্ন প্রকল্প অনুধাবনের (review) জন্য কেন্দ্রের বর্তমান সরকার একটি কমিটি গঠন করেছেন। এই কমিটিতে রাজ্য সরকারের কৃষি, শ্রম, অর্থ, শিল্পবাণিজ্য এবং ক্ষুদ্র ও কুটিরশিল্প বিভাগগুলির সচিবেরা আছেন এবং এই কমিটির প্রতিবেদন শীঘ্রই ভারত সরকারের বিবেচনার জন্য পেশ করা হবে।

সামগ্রিকভাবে জাতীয় স্তরেই বস্ত্রশিল্পের অর্থনৈতিক অবস্থা আশঙ্কাজনক। পশ্চিমবঙ্গের আরও কিছু নিজস্ব সমস্যা আছে যেমন অবস্থানগত অসুবিধা। ১৯৮৫ সালে ঘোষিত কেন্দ্রীয় সরকারের বস্ত্রশিল্পনীতি কার্যত অচল হয়েছে এবং এই শিল্পের পুনরুজ্জীবনের জন্য ঐ নীতির আশু পরিবর্তন প্রয়োজন।

মাসূল সমীকরণজনিত ক্ষতিকর চাপ এবং সঙ্গে ভিন্নমুখী উৎপাদন প্রচেষ্টার অভাব এবং উচ্চমানের কারিগরী প্রযুক্তির প্রয়োগে বর্থ্যতা সম্মিলিতভাবে রাজ্যের ইঞ্জিনিয়ারিং শিল্পকে ভয়ানকভাবে অস্বাস্থ্যজনক করে তুলেছে।

এইসব শিল্পে আধুনিকীকরণে এবং উৎপাদন বিভিন্নতা আনয়নে রাজ্য সরকার বরাবর উৎসাহ দিয়েছেন। আমরা পরিষ্কার বলেছি যে যতক্ষণ পর্যন্ত শ্রমিক স্বার্থ বিঘ্নিত না হয়, যে কোনও র‍্যাশানাইলেজশনের প্রস্তাব গ্রহণ করা যেতে পারে। শিল্পের যেকোনও ক্ষেত্রে আধুনিকতম প্রযুক্তিবিদ্যা (Technology) আমদানীর বিরুদ্ধেও এই সরকার দাঁড়াবে না যদি তা সর্বসাধারণের স্বার্থানুকুল হয়। কিন্তু স্ব-নির্ভর হওয়ার জন্য সেই প্রযুক্তিবিদ্যা করায়ত্ত করতে হবে ও তার উন্নতি সাধন করতে হবে। আমরা মালিক ও শ্রমিক উভয় পক্ষকেই জোর দিয়ে বলেছি যে বিক্রয় বাজারে প্রতিযোগিতায় টিকে থাকার জন্য এবং সঙ্গে প্রকল্পের ভায়াবিলিটি

(Viability) বাড়াবার জন্য উৎপাদনের মান এবং পরিমান উন্নত করতে হবে।

মাসূল সমীকরণ প্রকল্পজনিত বিভিন্ন বিরক্তিউৎপাদক সমস্যার কথা বলতে গিয়ে আমি মাননীয় সদস্যদের অনুগ্রহপূর্বক স্মরণ করতে বলি যে বেশ কয়েক বছর ধরে ক্রমাগত চাপ দেওয়ার পর কেন্দ্রের পূর্ববর্তী সরকার প্রকল্পটির কাঠামো যুক্তিসঙ্গতভাবে পরিবর্তন (Rationalise) করার সিদ্ধান্ত ঘোষণা করেন। কিন্তু সেই সিদ্ধান্ত কার্যে পরিণত করার কোনও প্রচেষ্টা তারা করেন নি। আমরা সমস্যাটি কেন্দ্রের নতুন সরকারের গোচরে এনেছি এবং আশা করছি যে দ্রুত সিদ্ধান্তের জন্য বিষয়টি অচিরেই জাতীয় উন্নয়ন পরিষদের কাছে উপস্থাপিত করা হবে। আমরা আরও বলেছি যে জাতীয়স্তরে প্রয়োজনীয় সমস্ত কাঁচামাল নির্দিষ্টভাবে চিহ্নিত করতে হবে এবং সারা দেশে সেগুলি সমমূল্যে লভ্যতা সুনিশ্চিত করতে হবে।

গত বছর আমি কেন্দ্রীয় সরকার প্রবর্তিত ত্রুটিপূর্ণ লাইসেন্সিং সংক্রান্ত নীতির কথা বলেছিলাম, যার ফলে শহরের নির্ধারিত পৌরসীমার মধ্যে অবস্থিত কতকগুলি শিল্পবিকাশ কেন্দ্রে প্রস্তাবিত শিল্প সংস্থাগুলি লাইসেন্সএ ছাড়ের সুবিধা থেকে বঞ্চিত হয়েছিল, যদিও ঐ বিকাশ কেন্দ্রগুলি সেই বিশেষ অঞ্চলে শিল্প-বিকাশের সম্ভাবনার পরিপ্রেক্ষিতে আগেই গড়ে তোলা হয়েছিল। ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে কেন্দ্রীয় সরকার তাদের নীতি সংশোধন করে ঐ সব বিকাশ কেন্দ্রে কেবলমাত্র ৫ কোটি টাকা পর্যন্ত বিনিয়োগ সম্বলিত শিল্পসংস্থাগুলিতে ডি-লাইসেন্সিং-এর সুবিধা দিতে স্বীকৃত হন তাও অমূলকভাবে কঠিন কিছু শর্ত সাপেক্ষে। আমরা কেন্দ্রের নতুন সরকারকে অনুরোধ করেছি যে উপরোক্ত নীতি এমনভাবে সংশোধন করা হোক যাতে ১৯৮৮ সালের ৩০শে জুন-এর আগে সরকার/সরকারি সংস্থা/আধা সরকারি সংস্থা কৃর্তক এবং একক ভাবে অথবা ব্যক্তিগত মালিকানার আংশিক সহযোগিতায় উন্নীত কোনও অঞ্চলে শিল্পসংস্থা স্থাপনের জন্য ডি-লাইসেন্সিং-এর সম্পূর্ণ সুবিধা পাওয়া যায়। আমরা আরও অনুরোধ করেছি যে শহরের নির্ধারিত পৌরসীমা এবং সেই সীমা থেকে ৫০ কিমি-এর মধ্যে অবস্থিত চালু সংস্থানগুলিকেও আধুনিকীকরণ, সম্প্রসারণ ও ভিন্নমুখী উৎপাদন প্রবর্তনের কর্মসূচির জন্য ডি-লাইসেন্সিং-এর সুবিধা প্রদান করা উচিত, অবশ্যই রাজ্য সরকার যদি সন্তুষ্ট হন যে ঐ ধরনের কর্মসূচি সংস্থাটির সঞ্জীবনী ক্ষমতা বৃদ্ধি করবে ও বর্তমান কর্মসংস্থান বজায় ঐ কর্মসূচির প্রয়োজন এবং যদি সংশ্লিষ্ট সংস্থাটি পরিবেশ দূষণ সম্পর্কিত যথাযথ এবং কার্যকর পদক্ষেপ গ্রহণ করে। আমরা আশা করি কেন্দ্র এ ব্যাপারে শীঘ্রই সিদ্ধান্ত নেবেন।

বিগত দশকগুলিতে এই রাজ্য বৃহৎ কোনও কেন্দ্রীয় সরকারি প্রকল্প স্থাপনে কেন্দ্রের অনীহাসহ বিভিন্ন কারণে রাজ্যের অর্থনীতিকে বিকাশের পথে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য প্রয়োজনীয় গতি ক্রমশ হারিয়ে যায়। বিভিন্ন অজুহাতে পেট্রো-রসায়ন কমপ্লেক্স, জাহাজ তৈয়ারি ও মেরামতির কারখানা, ইলেকট্রনিক্স ও অন্যান্য আধুনিক শিল্প স্থাপনের জন্য রাজ্যের দাবি নস্যাৎ করা হয়। উদাহরণ স্বরূপ বলা যায় যে ইলেকট্রনিক্স প্রকল্প স্থাপনের প্রস্তাব নাকচ হয় 'পশ্চিমবঙ্গ সীমান্ত দেশ'—এই অদ্ভুত ও হাস্যকার যুক্তিকে।

আমরা অবশ্য খুশি যে ইসকো (IISCO) এবং দুর্গাপুর ইস্পাত কারখানা আধুনিকীকরণের জন্য আমাদের বহুদিনের দাবি শেষ পর্যন্ত গৃহীত হয়েছে।

দুর্গাপুর ইস্পাত কারখানা আনুমানিক ২৭০০ কোটি টাকা ব্যয়ে সম্প্রসারণ ও আধুনিকী করণের একটি কার্যক্রম গ্রহণ করেছেন। ভারত সরকারও নীতিগতভাবে ইসকোর বার্ণপুর কারখানার আধুনিকীকরণ অনুমোদন করেছেন। অবশ্য আমি জেনেছি যে বিশেষজ্ঞদের কাছ থেকে একটি নতুন প্রতিবেদন চাওয়া হয়েছে এবং সেটি ১৯৯০ সালের মার্চ মাসের মধ্যে পেশ করাহবে। কেন্দ্রের নতুন সরকারকে আমরা প্রকল্পটির চূড়ান্ত অনুমোদন ত্বরান্বিত করতে আনুরোধ করেছি।

ইসকো এবং দুর্গাপুর ইস্পাত কারখানার আধুনিকীকরণ প্রকল্প ক্ষুদ্রশিল্প ও আনুষঙ্গিক শিল্প ইউনিটগুলির বিকাশ ও উন্নয়নে প্রচুর সুযোগ সৃষ্টি করবে। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি যেন তারা কাজের চুক্তি ও নির্দেশ দেওয়ার সময় যথেষ্ট নজর রাখেন যাতে এই প্রকল্পগুলিতে ক্ষুদ্রশিল্পের সামগ্রিক এবং কার্যকর অংশগ্রহণ সুনিশ্চিত হয়। এই প্রচেষ্টায় সহায়তা করার জন্য ডি এস পি, সি এস ই আর আই, মেকন্ এম এ এম সি, রাজ্য সরকারের দুর্গাপুরে ক্ষুদ্রশিল্প সংস্থা সমূহ এবং কাজের জন্য যারা চুক্তিবদ্ধ হয়েছেন তাদের প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে যাতে এই প্রকল্প-প্রস্তাব সম্পর্কিত বিভিন্ন কাজ এবং সামগ্রীর সরবরাহ রাজ্যের ক্ষুদ্রশিল্পগুলির মধ্যে যতদূর সম্ভব বেশি বণ্টন সুনিশ্চিত করা যায়।

হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের হলদিয়া ইউনিটটি ১৯৮৬ সালের আগস্ট মাসে বন্ধ হয়ে যায় এবং এর সংস্কারের ব্যাপারে আর কোনও অগ্রগতি হয় নি। গত বছর কেন্দ্রীয় সরকার আমাদের জানিয়েছিলেন যে বিদেশি পরামর্শদাতাদের সুপারিশ অনুযায়ী ইউনিটটির পুনরুজ্জীবন ও পুনর্বাসনের জন্য ৫০০ কোটি টাকা বিনিয়োগ করলেও প্রকল্পটি আর্থিক দিক থেকে লাভজনক হবে না। ভারত সরকার আমাদের আরও জানিয়েছিলেন যে অন্য বেশ কয়েকটি পুনর্বাসন প্রকল্প তাঁদের বিবেচনাধীন আছে এবং বিষয়টির জটিলতার পরিপ্রেক্ষিতে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণে কিছু সময় লাগবে। ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে কেন্দ্রীয় সরকারকে এই মর্মে অনুরোধ করা হয়েছে যে বিদেশি পরামর্শদাতাদের সুপারিশ অনুযায়ী পুনর্বাসন কার্যাক্রম যেন সত্বর হাতে নেওয়া হয়।

ভারত সরকারের অর্থ মন্ত্রক ১৯৮৯ সালের এপ্রিল মাসে আমাদের জানান যে শালবনী নোট ছাপার কারখানার জন্য জমি অধিগ্রহণ ও সীমানা নির্ধারণ এবং রেলের সাইডিং নির্মাণ সম্পর্কিত নির্দেশ দেওয়া হয়েছে। তার পর আর কোনও সংবাদ সরকারিভাবে তাদের কাছ থেকে পাওয়া যায়নি। আমরা বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করছি। বেসরকারি সূত্রে জানা গেছে যে কেন্দ্রীয় সরকার ছাপাখানাটি স্থাপনের কাজ রিজার্ভ ব্যাঙ্কের উপর ন্যস্ত করেছেন।

হলদিয়া রিফাইনারির সম্প্রসারণ করতে আমরা ভারত সরকারকে অনুরোধ করেছিলাম। যদিও বর্তমান মাত্রা থেকে দেশের মোট রিফাইনারি ক্ষমতার বৃদ্ধির প্রয়োজনিয়তা স্বীকৃতি পেয়েছে, আমি জেনেছি যে আর্থিক অভাব এ ব্যাপারে অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। নতুন একটি রিফাইনারি স্থাপনের পরিবর্তে হলদিয়া রিফাইনারির সম্প্রসারণের দাবি এতে আরও জোরদার হল।

এই বছরে গত ২৪শে জানুয়ারি, আমি এই সভায় হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্প সম্পর্কিত ঘটনাবলীর একটি বিবরণ দিয়েছিলাম।

হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পকে একটি অখণ্ড প্রকল্প (Integated Project) হিসাবে রূপায়িত করতে রাজ্য সরকারের দৃঢ় সংকল্পের পরিপ্রেক্ষিতে এবং প্রকল্পটিকে অনুমোদন পেতে বিলম্বজনিত অত্যধিক মূল্যবৃদ্ধির ফলে যৌথ-উদ্যোগের কাঠামোর ভিতর আরও সহযোগী নেওয়ার ব্যাপারটি রাজ্য সরকারকে চিন্তা করতে হয়। বিভিন্ন শিল্পগোষ্ঠীর সঙ্গে একাধিক আলোচনা করে এবং তাদের কাছ থেকে পাওয়া বিনিয়োগ প্রস্তাবগুলি যোগ্যতা অনুসারে বিচারের পরও কেবলমাত্র রাজ্যের স্বার্থই চিন্তায় রেখে এই অখণ্ড প্রকল্পটি রূপায়ণের জন্য যৌথ-ক্ষেত্রের নির্ধারিত বিধিমতো ছাঁচের মধ্যে রাজ্য সরকার মেসার্স টাটা টি লিমিটেড এবং তাদের সহযোগীদের (Associates) সঙ্গে যৌথ-উদ্যোগে একটি কোম্পানি স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন। এ সম্পর্কে রাজ্য সরকার, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ননিগম এবং মেসার্স টাটা টি লিমিটেড-এর মধ্যে একটি মেমো অফ আন্ডারস্ট্যান্ডিং ইতিমধ্যেই স্বাক্ষরিত হয়েছে।

যৌথ-উদ্যোগে প্রতিষ্ঠিত কোম্পানিটি ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্ট এবং বৃহৎ অণুষঙ্গ প্রকল্পগুলি স্থাপন করবে যথা, এইচ ডি পি ই ; পলিপ্রপিলিন (পি পি) ; এল. এল.ডি.পি. ; ই/এইচ ডি পি ই ; স্টাইরিন পলিস্টাইরিন ; বিউটিন-১ ; বিউটাডিন এবং অ্যাসিটিলিন ব্ল্যাক। অনুমান করা যাচ্ছে যে এই প্রকল্পের মূলধনী ব্যয় এখন প্রায় ৩,০০০ কোটি টাকা হবে। সংশোধিত প্রকল্পটির অভিপ্রায়-পত্রের (Letter of intent) জন্য ইতিমধ্যেই ভারত সরকারের কাছে আবদেন করা হয়েছে।

একই সঙ্গে, গুরুত্বপূর্ণ অণুষঙ্গ প্রকল্পগুলি স্থাপনের জন্য যৌথ-ক্ষেত্রে অন্যান্য কোম্পানি গঠনের বিষয় রাজ্য সরকার বিবেচনা করছেন। ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্ট এবং প্রথম প্রজন্মের অণুষঙ্গ ইউনিটগুলির সাথে সাথে রাজ্য সরকার দ্বিতীয় ও তৃতীয় প্রজন্মের ইউনিটগুলির জন্য অগ্রিম পরিকল্পনা করছেন।

এই প্রকল্পের অণুষঙ্গ উৎপন্ন দ্রব্যগুলি পুরাতন শিল্পভিত্তির পুনরুজ্জীবনে সাহায্য করবে এবং প্রধানত মাঝারি ও ছোট নতুন রসায়ন এবং প্লাস্টিকের রূপান্তর (Conversion) সম্পর্কিত প্রচুর ইউনিট স্থাপনে সহায়ক হবে। এর ফলে সমগ্র পূর্বাঞ্চলের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটবে।

১৯৯০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ফলতা রপ্তানী বাণিজ্য অঞ্চলের জন্য আনুমানিক ১৪৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৬৫টি ইউনিটকে অনুমোদন দেওয়া হয়েছে। এই ইউনিটগুলিতে যে যে দ্রব্য উৎপন্ন হবে তার মধ্যে আগে কম্পিউটার পেরিফেরালস, বৈদ্যুতিক ও ইলেকট্রনিক সামগ্রী, ফুড প্রসেসিং, ভোগ্যপণ্য, বস্ত্র ও পোশাক, ইঞ্জিনিয়ারিং সামগ্রী ল্যাটেক্স এর দস্তানা, মূল্যবান প্রস্তর ও গহনাদি, ভিডিও/অডিও ক্যাসেট/কৃষিবর্জ্য বোর্ড প্যানেল ইত্যাদি। এখন পর্যন্ত আটটি ইউনিট উৎপাদন আরম্ভ করেছে এবং ১৯৯০ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২৮.২০ কোটি টাকার পণ্য রপ্তানী করেছে। আরও দশটি ইউনিট রূপায়ণের বিভিন্ন স্তরে আছে।

পূর্ববর্তী বছরগুলিতেও আমি উল্লেখ করেছি যে ফলতা রপ্তানী বাণিজ্য অঞ্চলে উন্নত

জমি ইন্ডাস্ট্রিয়াল শেড, স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরি বাড়ি ইলেকট্রনিক টেলিফোন এক্সচেঞ্জ প্রভৃতি অভ্যন্তরীণ সুযোগ-সুবিধাগুলি ইতিমধ্যেই পাওয়া যাচ্ছে।

"ফলতা রপ্তানী বাণিজ্য অঞ্চল"—এর সহিত সম্পর্কিত বিভিন্ন বৃত্তিতে শিক্ষাদানের জন্য জে সি ঘোষ পলিটেকনিকের সংযোজক হিসাবে সেক্টর-৩এ একটি কমিউনিটি পলিটেকনিক তৈরির কাজ চলছে। ফলতার ১ ও ২ নম্বর সেক্টর নিয়ে গড়ে উঠেছে "ফলতা রপ্তানী বাণিজ্য অঞ্চল"। ৩ ও ৪ নম্বর সেক্টরের উন্নয়ন রাজ্য সরকার করছেন মুখ্যত বাসস্থান, বাণিজ্যিক সুযোগ-সুবিধা এবং শিল্প স্থাপনোপযোগী জমির সংস্থান করতে।

আমাদের অর্থনীতি মিশ্র হওয়ার দরুন পশ্চিমবঙ্গের অর্থনৈতিক বিকাশকে উজ্জীবিত করার জন্য ব্যক্তিগত মালিকানার ক্ষেত্রে যথেষ্ট বিনিয়োগ গুরুত্বপূর্ণ। আরও বেশি শিল্পোদ্যোগ স্থাপনে উৎসাহদানের জন্য আমাদের সরকার ব্যক্তিগত মালিকানা ক্ষেত্রে বিনিয়োগকারিদের সহায়তা দানে সর্বদাই সচেষ্ট। এর পরিপ্রেক্ষিতে গত বছরের বাজেট ভাষণে আমি যে আশ্বাস দিয়েছিলাম সেই অনুযায়ী পশ্চিমবঙ্গ সহায়তা প্রকল্প, ১৯৮৯ ঘোষিত হয়েছে। এই প্রকল্পে নতুন শিল্পস্থাপনের জন্য এবং বর্তমানে চালু শিল্পগুলির সম্প্রসারণের জন্য শিল্পোদ্যোগীদের একটি আরও আকর্ষণীয় সহায়তা-গুচ্ছ দেওয়া হচ্ছে। কেন্দ্রের পূর্বতন সরকার কেন্দ্রীয় সহায়তা প্রকল্পটিকে ৩০-৯-১৯৮৮-এর পর আর চালু না রাখার সিদ্ধান্ত নেন। এর ফলে সামগ্রিকভাবে দেশের শিল্পোদ্যোগীরা এই প্রকল্পের সুবিধা থেকে বঞ্চিত হন। এই ধরনের প্রত্যাহার শিল্পোন্নয়নের চরম পরিপন্থী, বিশেষ করে গ্রামীণ অনগ্রসর এলাকার ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এই সিদ্ধান্ত পুনর্বিবেচনার জন্য বলেছিলাম কিন্তু কোনও ফল হয় নি। যদিও এখন পর্যন্ত কোনও সরকারি সংবাদ পাওয়া যায় নি, জানা গিয়েছে যে কেন্দ্রের নতুন সরকার আমাদের যুক্তির যথার্থতা স্বীকার করেছেন এবং ক্ষুদ্রশিল্পের জন্য গ্রামীণ এলাকায় প্রকল্পটি পুনরায় চালু করার সিদ্ধান্ত নিয়েছেন।

১৯৮৯-৯০ সালে ঘোষিত নতুন রাজ্য সহায়তা প্রকল্পে অবস্থান অনুযায়ী অনুদানের হার পর্যাপ্ত পরিমানে বাড়ানো হয়েছে। এই হার-এর বিস্তৃতি ১৫ শতাংশ থেকে ৩০ শতাংশ যেখানে অধুনালুপ্ত কেন্দ্রীয় অনুদান প্রকল্পে এই হার ১০ শতাংশ থেকে ১৫ শতাংশ। এই অনুদানের উর্ধসীমাও কেন্দ্রীয় অনুদান প্রকল্পের তুলনায় বৃদ্ধি করা হয়েছে। এই প্রকল্পের অন্যান্য আকর্ষণ হল (১) নতুন ইউনিট স্থাপন এবং বর্তমানে চালু ইউনিটের সম্প্রসারণের ক্ষেত্রে বিক্রয় কর বিলম্বে প্রদান ; (২) নতুন বিকাশকেন্দ্রে অগ্রণী ইউনিটদের জন্য সহায়তাদান, (৩) চিরাচরিত জ্বালানির পরিবর্তে পাইপের গ্যাস ব্যবহারের মতো দূষণমুক্তির বিভিন্ন উদ্যোগের জন্য সহায়তাদান ; (৪) জৈব-কারিগরী (Bio-techonology) ইউনিট, সৌরশক্তিকে নিয়ন্ত্রিত করার যন্ত্র তৈয়ারির ইউনিট ইত্যাদির জন্য বিশেষ ব্যবস্থা।

১৯৯০-৯১ সালের বাজেট ভাষণে অর্থমন্ত্রী মহাশয় রাজ্য সহায়তা প্রকল্পের আরও আকর্ষণের কথা ঘোষণা করেছেন, বিশেষ করে বিক্রয় কর সম্পর্কিত সুযোগ-সুবিধার ব্যাপারে ঐ সুবিধাগুলির প্রধান বিশেষত্ব হল—

(১) নতুন শিল্প-ইউনিট-এর অবস্থান অনুযায়ী শিল্পোদ্যোগীদের ৩ থেকে ৫ বছরের জন্য বিক্রয় কর প্রদানে বিরতি।

(২) বিলম্বে প্রদেয় বিক্রয় কর সম্পর্কিত বর্তমান প্রকল্প ও ৭ বৎসরের বর্দ্ধিত সময়ের জন্য বিকল্প হিসাবে লভ্য।

(৩) বিক্রয় করের ছাড়/বিলম্বিত প্রদান সম্পর্কিত পরিমান-এর পুঞ্জীভূত আর্থিক সীমা সর্ব্বোচ ৩৫ কোটি টাকা পর্যন্ত বৃদ্ধি করা হয়েছে এবং এই সীমা শিল্প ইউনিটের যন্ত্রপাতির মূল্যের সঙ্গে সম্পর্কিত। যে সব শিল্প ইউনিটের যন্ত্রপাতিতে বিনিয়োগের পরিমান ১০ লক্ষ টাকা পর্যন্ত, তাদের ক্ষেত্রে বর্তমান সহায়তা প্রকল্প অনুযায়ী বিক্রয় কর প্রদান বিরতি প্রযোজ্য হবে।

(৪) বর্তমানে চালু শিল্প-ইউনিটের সম্প্রসারণের ক্ষেত্রে বিক্রয় কর সম্পর্কিত ছাড়/বিলম্বিত প্রদান-এর উপরোক্ত সুযোগ-সুবিধা কিছু কম মাত্রায় পাওয়া যাবে। শিল্প-ইউনিটের অবস্থান অনুযায়ী এই সুবিধা হবে ''ছাড়''-এর ক্ষেত্রে ২, ৩, ও ৪ বৎসর এবং বিলম্বিত প্রদান-এর ক্ষেত্রে ৫, ৬ ও ৭ বৎসর।

উপরোল্লিখিত সংশোধনগুলির বিস্তারিত বিবরণ শীঘ্রই বিজ্ঞাপিত হবে।

৩১শে জানুয়ারি, ১৯৯০ পর্যন্ত নতুন রাজ্য সহায়তা প্রকল্প, ১৯৮৯-এর অধীন মোট ৮৪.২৫ কোটি টাকা প্রকল্প মূল্য সম্বলিত ১২টি প্রকল্প নথিভূক্ত হয়। এই প্রকল্পগুলির বেশির ভাগই রাজ্যের অনগ্রসর জেলায় স্থাপনের জন্য।

একটি নির্দিষ্ট সময়সীমার মধ্যে শিল্প-প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজনীয় অনুমোদন ত্বরান্বিত করার নিমিত্ত রাজ্য সরকার বিভিন্ন শিল্প-সংস্থা এবং শিল্পোন্নয়ন সংস্থার প্রতিনিধিদের সঙ্গে যোগাযোগ রেখে শিল্প অনুমোদনগুলির নিবিড় অনুধাবন ও পর্যালোচনা চালানোর ব্যাপারে যথেষ্ট জোর দিয়েছেন। 'শিল্পোন্নয়ন বিষয়ক রাজ্য কমিটি' (State Committtee on Industrial Development) 'শিল্প-বন্ধু' এবং ''পশ্চিমবঙ্গে প্রকল্প রূপায়ণের জন্য উচ্চ-ক্ষমতা সম্পন্ন কমিটি'' High Powered Committee on Project Implementation in West Bengal) ছাড়াও মুখ্যমন্ত্রীর সচিবালয়ে একটি ''শিল্প-সম্পর্কিত বিশেষ সেল'' (Special Cell on Industries) গঠিত হয়েছে। এই সেল নতুন শিল্প স্থাপনে এবং বর্তমান শিল্পগুলির পুনর্বাসন/সম্প্রসারণ সম্পর্কিত প্রগতির উপর লক্ষ্য রাখবেন। রাজ্যে শিল্পোন্নয়ন সংক্রান্ত বিভিন্ন বিষয় বিবেচনার জন্য মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি স্ট্যান্ডিং অ্যাডভাইসারি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির অন্যান্য সভ্যরা হলেন অর্থ এবং পরিকল্পনা ও উন্নয়ন বিভাগ, বিদ্যুৎ বিভাগ, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ এবং শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীগণ। রাজ্য সরকারের মুখ্যসচিব এই কমিটির সচিব হিসাবে কাজ করেন।

উপরোক্ত সম্মিলিত প্রচেষ্টার ফলে অনুমোদন পত্র (Licence), অভিপ্রায় পত্র (Letter of intent), সেক্রেটারিয়েট ফর ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভাল এবং ডাইরেক্টর জেনারেল অফ টেকনিক্যাল ডেভেলপমেন্ট কর্তৃক প্রদত্ত রেজিস্ট্রেসনের মাধ্যমে বিনিয়োগের গতিশিলতা বজায় থেকেছে। ১৯৮৯ সালে, ৪৩৯.২২ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৯১টি প্রকল্প অনুমোদিত হয়েছে। ১৯৮৮ সালে যে, শিল্প-অনুমোদনগুলি পাওয়া গিয়েছে সেগুলিতে মোট ৩১২.২৭ কোটি সংশোধিত বিনিয়োগ জড়িত।

১৯৮৯ সালে, ১১৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ২৭টি প্রকল্প রূপায়িত হয়েছে। ১৯৮৯ সালে রূপায়িত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির মধ্যে কয়েকটি হলো কল্যাণীতে অ্যান্ড্রু' ইউল কোম্পানির স্টীল কর্ড বেল্টিং প্রকল্প (যার উল্লেখ আমি গত বছরের বাজেট ভাষণে বলেছিলাম), কলকাতায় ডব্লিউ বি ই আই ডি সি-র ইলেকট্রনিক টেলি-প্রিন্টার প্রকল্প হলদিয়াতে হিন্দুস্তান লিভারের ডিটারজেন্ট প্রকল্প, উত্তর ২৪-পরগনা জেলায় ফলের রস প্রকল্প, মালদায় একটি ব্রড-গেজ স্পিপার প্রকল্প, বাঁকুড়া জেলায় একটি কো-এক্সটেন্ডেড ব্লোন ফিল্ম প্রকল্প এবং পুরুলিয়া জেলায় ডব্লিউ বি আই ডি সি-র যৌথ উদ্যোগে স্ল্যাগ সিমেন্ট প্রকল্প। আমি এখানে উল্লেখ করতে পারি যে, মেঃ হিন্দুস্তান লিভার লিমিটেড এই দেশের তৈল শোধনাগারগুলির প্রয়োজন মেটাবার জন্য গত ২৫এ অক্টোবর, ১৯৮৯ হলদিয়ায় তাদের ফ্লুইড ক্র্যাকিং ক্যাটলিস্ট' প্ল্যান্টে উৎপাদন সূচনা করেছেন। যেহেতু, বিভাজন ক্রিয়ার (cracking operation) সাফল্য নিযুক্ত অনুঘটের দক্ষতার উপর প্রবলভাবে নির্ভরশীল, বিশেষত অপেক্ষাকৃত ভারি কাঁচা মালের (heavier feedstock), প্রক্রিয়াকালীন, সেইজন্য আধুনিক তেল শোধনাগারের অর্থনৈতিক সাফল্যের পক্ষে 'ফ্লুইড ক্যাটালিটিক ক্র্যাকিং' অপরিহার্য্য।

গত বছর আমি এই রাজ্যে স্থাপিত হতে চলেছে এমন কিছু গুরুত্বপূর্ণ প্রকল্পের কথা উল্লেখ করেছিলাম। এদের মধ্যে রিষড়ায় মেসার্স বিন্ডাল অ্যাগ্রোকেম লিলিটেড তাদের এল ডিপিই প্রকল্প ইতিমধ্যেই চালু করেছেন। রিষড়াতেই আই সি আই লিমিটেড (পূর্বতন আই ই এল লিঃ) তাদের রাবার কেমিক্যাল্‌স্ প্রকল্পের অন্তর্ভূক্তটি কিউ (অ্যান্টি-অক্সিডেন্ট) ইউনিটটি চালু করেছেন। ১৯৯০ সালের মার্চ মাসে মেসার্স ন্যালকো কেমিক্যাল্‌স্ ইন্ডিয়া লিমিটেড ও রিষড়ায় তাদের 'স্পেশালিটি কেমিক্যাল্‌স্' উৎপাদনের জন্য প্রকল্প চালু করেছেন। বাটা ইন্ডিয়া লিমিটেড সম্পর্কে বলা যায় যে, জলপাইগুড়ি জেলার রানিনগরে চামড়ার জুতা উৎপাদন প্রকল্প সম্পর্কিত অভিপ্রায় পত্রের আবেদন ভারত সরকার কর্তৃক মঞ্জুর না হওয়ার কোম্পানি উত্তরবঙ্গে চামড়া ব্যতিরেকে অন্যান্য জুতা উৎপাদনের জন্য একটি সংশোধিত আবেদন পত্র ভারত সরকারের অনুমোদনের জন্য জমা দিয়েছেন।

আমি এখন এই সভার কাছে শিল্প ও বাণিজ্য বিভাগের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন সংস্থা ও অধিকার (Organisation and Directorate) -এর কার্যক্ষেত্র এবং কার্যবিবরণী উপস্থাপিত করছি।

এই রাজ্যের বৃহৎ ও মাঝারি শিল্পের উন্নয়নের প্রধান মাধ্যম, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম, যৌথ উদ্যোগে ইতিমধ্যে অনেকগুলি শিল্প প্রকল্প স্থাপন করেছে, যার সর্বশেষ সংযোজন গ্রানুলেটেড স্ল্যাগ্ সিমেন্ট প্রকল্প পুরুলিয়া জেলার মধুকুন্ডার কাছে স্থাপিত কারখানায় বাণিজ্যিকভাবে পোর্টল্যান্ড সিমেন্ট উৎপদান শুরু করেছে। প্রকল্পটি সিমেন্ট কর্পোরেশন অফ ইন্ডিয়া লিমিটেডের সঙ্গে যৌথভাবে রূপায়িত এবং এই ইউনিটে উৎপাদতি স্ল্যাগ সি সি আই-এর মাধ্যমে বিক্রয় করা হবে। হলদিয়া পেট্রোকেমিক্যাল্‌স্ প্রকল্প ছাড়া আরও অনেকগুলি যৌথ উদ্যোগ প্রকল্প এই কর্পোরেশন রূপায়িত করতে চলেছে যেমন, (১) বাঁকুড়া জেলার বরজোরায় বাই-অ্যাক্সিয়ালি ওরিয়েন্টড পলিপ্রপিলিন ফিল্ম প্রকল্প। (২) বাঁকুড়া জেলার বরজোড়াতেই পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রকল্প। মেদিনীপুর জেলার হলদিয়ায়, (৩) অ্যাক্রিলিক্ ফাইবার প্রকল্প, (৪) কার্বনব্ল্যাক প্রকল্প এবং (৫) নাইট্রো ক্লোরোবেন্‌জিন্ প্রকল্প।

মেঃ বিড়লা ইস্টার্ন লিঃ-এর সঙ্গে যৌথ উদ্যোগ, বি ও পি পি ফিল্ম প্রকল্প রূপায়নের অগ্রবর্তী স্তরে রয়েছে। হলদিয়ার অ্যাক্রিলিক ফাইবার প্রকল্প ব্যাকেলাইট হাইলেম লিঃ-এর সঙ্গে যৌথভাবে রূপায়িত হচ্ছে। বরজোরায় পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রকল্প থেকে মেঃ বিড়লা ইস্টার্ন লিঃ নিজেদের প্রত্যাহার করে নেওয়ায় তা রূপায়ণের জন্য মেঃ রিলায়েন্স ইন্ডাস্ট্রিজ লিঃ-এর সঙ্গে বোঝাপড়ার স্মারক পত্র (Memorandum of understanding) স্বাক্ষরিত হয়েছে। হলদিয়ায় কার্বনব্ল্যাক প্রকল্পটি ডানলপ ইন্ডিয়া লিঃ-এর সহযোগিতায় রূপায়িত হবে। এই কর্পোরেশন পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম এবং দি ন্যাশলান ইন্‌সুলেটেড কেব্‌ল্ কোং অফ ইন্ডিয়া লিমিটেডের সঙ্গে যৌথভাবে সল্ট লেকে একটি প্রমোদ উদ্যান (Amusement Park) গড়ার পরিকল্পনা করেছে। কল্যাণীতে টাটা অয়েল মিলস্ কোং লিঃ-এর সঙ্গে যৌথভাবে টয়লেট সোপ্ গ্লিসারিন, সিন্থেটিক ডিটারজেন্ট প্রভৃতি উৎপাদনের জন্য একটি প্রকল্প এই নিগমের বিবেচনাধীন আছে।

ডব্লু বি আই বি সি এবং মেঃ অ্যান্ড্রু ইউল অ্যান্ড কোং লিমিটেডের যৌথ উদ্যোগে ওয়েস্ট বেঙ্গল ফিলামেন্টস্ অ্যান্ড ল্যাম্পস্ লিঃ 'ডিজিটাল মাইক্রোওয়েভ কমিউনিকেশন ইকুইপমেন্ট' তৈয়ারির জন্য একটি প্রকল্প গ্রহণ করেছে। উন্নত শ্রেণীর মাইক্রো ওয়েভ টেলি যোগাযোগ যন্ত্রপাতি শিল্পের ক্ষেত্রে এই রাজ্যের এই প্রকল্পটি পথ প্রদর্শক।

ডব্লু বি আই ডি সি বিভিন্ন রকম আর্থিক সহায়তা দান করে এই রাজ্যে শিল্পের উন্নয়ন ও প্রসারে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। ডিসেম্বর, ১৯৮৯ পর্যন্ত ৯৪৮ কোটি টাকা প্রকল্প মূল্যের ৪৫৪টি ইউনিটকে ডব্লু বি আই ডি সি সহায়তা করেছে। এপ্রিল, ১৯৮৯ থেকে ডিসেম্বর, ১৯৮৯ পর্যন্ত এই কর্পোরেশন মোট ৩১.২৮ কোটি টাকা প্রকল্পমূল্যের ৯টি ইউনিটকে সহায়তা দান করেছে। এই সময়সীমায় রাজ্য সহায়তা প্রকল্প এবং কেন্দ্রীয় অনুদান প্রকল্পে প্রদত্ত অর্থ সহ কর্পোরেশন শিল্প ইউনিটগুলিকে আর্থিক সহায়তা হিসাবে মোট ১৯.৫০ কোটি টাকা বিতরণ করেছে। ১লা এপ্রিল, ১৯৮৯ থেকে ৩১ শে ডিসেম্বর, ১৯৮৯ পর্যন্ত ডব্লু বি আই ডি সি বিভিন্ন শিল্প ইউনিটগুলিকে ৫১৪.০০ লক্ষ টাকার মেয়াদী ঋণ মঞ্জুর করেছে যার ফলে আরও ৩১.২৮ কোটি টাকা বিনিয়োগের প্রেরণা দেবে। ১৯৮৯-৯০ সালে (ডিসেম্বর, ১৯৮৯ পর্যন্ত) ডব্লু বি আই ডি সি-এর সহায়তা প্রাপ্ত এবং ৫৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ১৫টি শিল্প প্রকল্প রূপায়িত হয়েছে যেগুলি অধিকাংশই অনগ্রসর জেলায় অবস্থিত।

ডব্লু বি আই ডি সি উত্তরবঙ্গে ৩৫.৮০ কোটি টাকা প্রকল্পমূল্যের ২৫টি ইউনিটকে এ পর্যন্ত সহায়তা দান করেছে। এর মধ্যে ১৮.৯৭ কোটি টাকা প্রকল্পমূল্যের ১৬টি ইউনিট ইতিমধ্যেই চালু হয়েছে। বাকি ইউনিটগুলি রূপায়ণের পথে। পশ্চিমদিনাজপুর, পুরুলিয়া, বীরভূম এবং মুর্শিদাবাদ জেলাগুলিতে শিল্প গড়ে তোলার সুযোগ সুবিধা বিষয়ে পরামর্শদাতা সংস্থা কর্তৃক বিগত বছরে প্রস্তুত বিস্তারিত নিরীক্ষা প্রতিবেদনের ভিত্তিতে সনাক্ত প্রকল্পগুলি গ্রহণ করার জন্য শিল্পোদ্যোগীদের উদ্বুদ্ধ করা হচ্ছে। রাজ্য সরকার উত্তরবঙ্গের দ্রুত বিকাশ সাধনে আগ্রহী এবং সেই উদ্দেশ্য সামনে রেখেই উত্তরবঙ্গের শিল্পায়ন বিষয়ে একটি বিস্তারিত প্রতিবেদন পেশ করার জন্য শিল্প ও বাণিজ্য বিভাগের সচিবের সভাপতিত্বে একটি কার্যকর গোষ্ঠী (Operational Group) তৈরি করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্পোন্নয়ন নিগম পরিকাঠামোগত সুযোগসুবিধা সংস্থান করে এবং অনুঘটক ও উদ্যোগীর ভূমিকা নিয়ে পশ্চিমবঙ্গে ইলেকট্রনিক্সের দৃঢ় বুনিয়াদ গঠন করার কাজে তাদের প্রচেষ্টা অব্যাহত রেখেছে। পশ্চিমবঙ্গের ও পশ্চিমবঙ্গের বাইরের শিল্পোদ্যোগীর এবং অনাবাসী ভারতীয়, যারা এই রাজ্যের ইলেকট্রনিক্স শিল্প স্থাপন করতে চায়, এই কর্পোরেশন তাদের উৎসাহ যোগায়।

সল্ট লেকে ৪০ একর ইলেকট্রনিক্স কমপ্লেক্স, যেখানে অনেকগুলি ইউনিট ইতিমধ্যে তাদের উৎপাদনের কাজ শুরু করেছে, সেটি ছাড়া ৯৩ একর ইলেকট্রনিক্স কমপ্লেক্সের উন্নয়নের কাজ দৃঢ় গতিতে এগিয়ে চলেছে। এই ৯৩ একর কমপ্লেক্সে ৫৭ জন শিল্পোদ্যোগীকে জমির প্লট বণ্টন করা হয়েছে যার মধ্যে দুজন শিল্পোদ্যোগী কারখানার নির্মাণকাজ শেষ করেছেন এবং আরও ৭ জন তাদের নির্মাণকাজ শুরু করেছেন। সল্টলেক কমপ্লেক্সে একটি ছ'তলা 'স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরি বিল্ডিং'-এর নির্মাণকাজ সমাপ্ত প্রায়। এই বাড়ির একতলা ও দুতলাটি কয়েকজন শিল্পোদ্যোগীকে তাদের জরুরি প্রয়োজন মেটাতে বণ্টন করা হয়েছে। এই ভবনে ১৯ জন শিল্পোদ্যোগীকে ৩৮টি Module বণ্টন করা হয়েছে যার মধ্যে ৫টি ইউনিট ইতিমধ্যেই উৎপাদন শুরু করেছে এবং আরও দুটি ইউনিট খুব শীঘ্রই উৎপাদন শুরু করবে বলে আশা করা যায়।

বিদেশ সঞ্চার নিগম লিমিটেড (VSNL) সল্টলেকের SDF বিল্ডিং-এ 'ওয়ান গেটওয়ের (one gateway) সুবিধা কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন যার ফলে এই অঞ্চলে আন্তর্জাতিক যোগাযোগের সুবিধা বৃদ্ধি পাবে। এ সুযোগ স্থাপনের জন্য VSNL-কে SDF ইলেকট্রনিক্স-এর পঞ্চম ও ষষ্ঠ তলায় আপাতত স্থান বণ্টন করা হয়েছে। ডিপার্টমেন্ট অফ ইলেকট্রনিক্স-এর সহযোগিতায় ইন্ডিয়ান টেলিফোন ইন্ডাস্ট্রি কর্তৃক সল্টলেকের SDF বিল্ডিং-এ একটি ASIC Design Centre স্থাপিত হচ্ছে।

ওয়েবেল ডিপার্টমেন্ট অফ ইলেকট্রনিক্স-এর সঙ্গে যৌথভাব সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্সে একটি গবেষণা ও উন্নয়ন কেন্দ্র (এ দেশের ৪টি জাতীয় গবেষণা ও উন্নয়ন কেন্দ্রের একটি) স্থাপনের কাজ করছে। এই স্থাপনের ব্যাপারে সমস্ত রীতিনীতি সম্পূর্ণ হয়েছে এবং এই প্রকল্পের কাজকর্ম খুব শীঘ্রই শুরু হবে।

চিকিৎসা সংক্রান্ত ইলেকট্রনিক্স যন্ত্রপাতি (Electromedical equipment) মেরামত ও রক্ষণাবেক্ষণের একটি কেন্দ্র ওয়েবেল স্থাপন করছে যার জন্য ভারত সরকারের ইলেকট্রনিক্স দপ্তরের কাছ থেকে ইতিমধ্যেই আর্থিক সাহায্য পাওয়া গেছে।

জলপাইগুড়ি শিল্প এস্টেটে দুটি শেড সম্পূর্ণ এবং বণ্টনের উপযোগী হয়েছে। এই দুটি শেডের একটি গ্রামীণ ইলেকট্রনিক্স প্রকল্পের সহায়তা দানের জন্য ব্যবহার করা হবে যার জন্য ভারত সরকারের ইলেকট্রনিক্স দপ্তরের কাছ থেকে প্রাথমিক আর্থিক সহায়তা পাওয়া গেছে এবং খাদি ও গ্রামীণ শিল্প কমিশন কার্যকর মূলধনের জন্য কম সুদে ঋণের ব্যবস্থা করতে সম্মত হয়েছে। প্রকল্পটি শুরু করার জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে।

কর্পোরেশন মোট ১৬টি উৎপাদক কোম্পানি গঠন করেছেন—কিছু যৌথ ক্ষেত্রে এবং কিছু নিজস্ব মালিকানাধীন। এই কোম্পানিগুলির উৎপন্ন দ্রব্যের ব্যাপ্তি ইলেকট্রনিক যন্ত্রপাতি

থেকে শুরু করে তার জটিল ও আনুষঙ্গিক উপকরণ পর্যন্ত। ১৯৮৮-৮৯ পর্যন্ত ওয়েবেল গোষ্ঠীভুক্ত ১৪টি ইউনিটে উৎপাদন চালু ছিল এবং ১৯৮৯-৯০ সালে আরও একটি ইউনিট, ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেড যেটি সিমেন্স লিমিটেডের সঙ্গে একটি যৌথ উদ্যোগ, আধুনিকতম ইলেকট্রনিক টেলিপ্রিন্টার উৎপাদন শুরু করেছে।

ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেড ১৯৮৯ সালের শেষ চার মাসে ১২৬ লক্ষ টাকার ব্যবস্থা করেছে। ১৯৮৯-৯০ সালে এর আনুমানিক লক্ষ্যমাত্র ৫১৮ লক্ষ টাকা MTNL কে বরাত অনুযায়ী টেলিপ্রিন্টার সরবরাহ শুরু হয়েছে। টেলিকম্যুনিকেশন দপ্তর থেকেও এই কোম্পানি ভালোরকম বরাত পেয়েছে।

ওয়েবেল টেলিকম্যুনিকেশন ইন্ডাস্ট্রিজ লিঃ ভি এইচ এফ ট্রান্সরিসিভার সেট ও আনুষঙ্গিক যন্ত্রপাতি নির্মাণের জন্য পাইকো ইলেকট্রনিক্স অ্যান্ড ইলেকট্রিক্যালস্ লিমিটেডের সঙ্গে যৌথ উদ্যোগে স্থাপিত একটি সংস্থা। এই কোম্পানি জিম্বাবোয়ে থেকে পাওয়া রপ্তানি বরাত কার্যকর করেছে এবং পরবর্তী পাঁচ বছরের বাণিজ্য-পরিকল্পনা চূড়ান্ত পর্যায়ে আছে, যার মধ্যে বহুমুখী উৎপাদন ও প্রসারণের পরিকল্পনা অন্তর্ভূক্ত আছে।

ওয়েবেল ইলেকট্রনিক কম্যুনিকেশন সিস্টেমস্ লিঃ কম্পিউটার সহায়ক যোগাযোগ ব্যবস্থার ক্ষেত্রে তাদের বিশ্বাসযোগ্যতা প্রতিষ্ঠিত করেছেন। টেলিফোন এক্সচেঞ্জের জন্য এই কোম্পানি কর্তৃক স্ব-উদ্ভাবিত AMA System মহানগর টেলিফোন নিগম কর্তৃক অনুমোদিত হয়েছে এবং আনুমানিক ২০০ লক্ষ টাকার এই সামগ্রীর বরাত কার্যকর হয়েছে। টেলিযোগাযোগ দপ্তর ও মহানগর টেলিফোন নিগম লিঃ-এর চাহিদা অনুযায়ী বিভিন্ন মাইক্রো প্রোসেসর ভিত্তিক যোগাযোগ প্রণালী উদ্ভাবনের/উন্নতির নিরন্তর কার্যধারা এই কোম্পানি চালিয়ে যাচ্ছে। সম্প্রতি এই কোম্পানি দিল্লি টেলিফোন এক্সচেঞ্জকে Changed Number Annoncing System সরবহরাহের জন্য MTNL এর কাছ থেকে ১৮০ লক্ষ টাকা মূল্যের বরাত পেয়েছে।

ওয়েবেল কমিউনিকেশন ইন্ডাস্ট্রিজ লিঃ ইলেকট্রনিক টেলিফোন যন্ত্রে উৎপাদনে রত একটি যৌথ কোম্পানি। এই কোম্পানি MTNL-কে তাদের উৎপাদন সামগ্রী সরবরাহ করে।

ওয়েবেল পাওয়ার ইলেকট্রনিক্স লিঃ Thyristor drive/control panel উৎপাদনে রত একটি কোম্পানি। এই ক্ষেত্রে সীমিত সুযোগের কারণে এই কোম্পানির ভবিষ্যৎ পরিকল্পনায় কলিকাতা ট্রামওয়েজ কোম্পানির জন্য Chopper Control equipment উৎপাদনের এবং মেট্রো রেলওয়ের জন্য CATC equipment-এর একটি বড় প্রকল্প স্থাপনের ইচ্ছা আছে।

আরও একটি যৌথ উদ্যোগ কোম্পানি ওয়েবেল এস এল এনার্জি সিস্টেমস্ লিমিটেড সম্প্রতি গঠিত হয়েছে। এটি Solar P V Cells Modules এবং Systems উৎপাদনের একটি প্রকল্প রূপায়িত করবে। যথাশীঘ্র সম্ভব প্রকল্পটি রূপায়ণের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে।

একটি USA firm-এর কারিগরী সহযোগিতায় ফাইবার অপটিক ইন্সট্রুমেন্ট উৎপাদনের জন্য একজন অনাবাসী ভারতীয়ের সঙ্গে যৌথ চুক্তি স্বাক্ষরিত হয়েছে। প্রকল্পটি রূপায়ণের পথে।

সম্প্রতি ভারত সরকারের কাছ থেকে আমাদের এবং কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রকের সহযোগিতায় একটি যৌথ গঠনের প্রস্তাব এসেছে। "ইলেকট্রনিক সুইচিং সিস্টেমস্ ফর রুর্যাল অ্যান্ড মেইন অটোমেটিক এক্সচেঞ্জ" তৈরির জন্য এই উদ্যোগটিতে I.T.I. বড় অংশীদার হবে। আমরা এই প্রস্তাবকে স্বাগত জানিয়েছি এবং প্রকল্পটি বিশদভাবে রচিত হচ্ছে।

রাজ্যের সমস্ত অনগ্রসর অঞ্চলগুলির সুষম অর্থনৈতিক উন্নয়ন সাধনের দিকে লক্ষ্য রেখে শিল্পের প্রসার ঘটানো এই রাজ্য সরকারের অন্যতম লক্ষ্য এবং পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম এই পরিবর্তনের প্রধান নিয়ামক হিসাবে কাজ করছে। রাজ্যের বিভিন্ন জেলায় সম্পূর্ণ পরিকাঠামোগত সুবিধাদিসহ শিল্পোন্নয়ন কেন্দ্রসমূহ পরিকল্পিতভাবে গড়ে তোলা হয়েছে এবং হচ্ছে যেগুলির মধ্যে অন্তর্ভূক্ত হয়েছে উন্নত জমি, জল ও বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা, রাস্তা পয়ঃপ্রণালী এবং অন্যান্য সাধারণ সুযোগসুবিধা।

এই কর্পোরেশন হলদিয়া (মেদিনীপুর), কল্যাণী (নদীয়া), খড়গপুর (মেদিনীপুর) এবং দাবগ্রাম (জলপাইগুড়ি)-এ ইতিপূর্বেই শিল্পোন্নয়নকেন্দ্র স্থাপন করেছেন। উলুবেড়িয়া (হাওড়া), রাণীনগর (জলপাইগুড়ি), ফলতা (দক্ষিণ ২৪ পরগনা)-তেও কাজ সম্পূর্ণ হয়েছে এবং এই সব উন্নয়ন কেন্দ্রে জমি বণ্টনের জন্য প্রস্তুত। বিষ্ণুপর (বাঁকুড়া) কুচবিহার (কুচবিহার), কল্যাণী দ্বিতীয় পর্যায় (নদীয়া)-এর শিল্পোন্নয়ন কেন্দ্রগুলির উন্নয়নের কাজ চলছে। মালদা (মালদা) শিল্পোন্নয়ন কেন্দ্রে উন্নয়নের কাজ সবে শুরু হয়েছে।

১৯৮৯ সালের ডিসেম্বরের শেষ অবধি দাবগ্রাম উন্নয়ন কেন্দ্রে ১৫টি শিল্প ইউনিটকে, উলুবেড়িয়া কেন্দ্রে ৮টি ইউনিটকে, রানিনগর কেন্দ্রে ১টি ইউনিটকে এবং ফলতা কেন্দ্রে ৩টি ইউনিটকে জমির প্লট বণ্টন করা হয়েছে।

সম্প্রতি তিনটি সুবৃহৎ শিল্পবিকাশ কেন্দ্র (Mega growth centre) জলপাইগুড়ি, মালদহ এবং বীরভূম জেলায় স্থাপনের জন্যে ভারত সরকারের অনুমোদন পাওয়া গেছে। এই সুবৃহৎ শিল্পবিকাশ কেন্দ্রগুলি এ দেশে প্রাপ্তব্য সর্বশ্রেষ্ঠ পরিকাঠামো দ্বারা সমৃদ্ধ হবে, বিশেষত বিদ্যুৎ জল টেলিযোগাযোগ এবং ব্যাঙ্কিং এর ক্ষেত্রগুলি। এই সুবৃহৎ শিল্পবিকাশ কেন্দ্রগুলি গঠনের কাজে যৌথভাবে আর্থিক সহায়তা পাওয়া যাবে। কেন্দ্রীয় ও রাজ্য সরকার থেকে, সর্বভারতীয় আর্থিক সংস্থাগুলি থেকে, রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্ক থেকে এবং বাজার থেকে ঋণ সংগ্রহ করে।

এই রাজ্যে ঔষধ ও ভেষজ শিল্পের প্রসারের কাজে ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন তাদের প্রচেষ্টা অব্যাহত রেখেছে। কল্যাণীতে ৮-হাইড্রোক্সিকুইনোলিন/ডাই-আয়োডোহাইড্রোক্সি-কুইনোলিন এবং অ্যাসপিরিন ইউনিট ইত্যাদি কয়েকটি উৎপাদন ইউনিট এই কর্পোরেশন স্থাপন করেছেন। এই বছর অ্যাসপিরিনের উৎপাদন ও বিক্রয় শুরু হয়েছে। ৮-হাইড্রোক্সিকুইনোলিন প্ল্যান্টের সর্বোচ্চ ক্ষমতা কাজে লাগানো বিষয়ে একটি প্রকল্প রচিত হচ্ছে। বেহালায় অবস্থিত কর্পোরেশনের গবেষণাগারের কর্মক্ষমতা প্রসারিত করা হয়েছে যাতে অনেক বেশি সংখ্যক ক্ষুদ্র ও মাঝারি শিল্পকে তাদের ওষুধপত্রাদির নমুনার পরীক্ষা বিষয়ে আরও সাহায্য করতে পারা যায়।

জলপাইগুড়ির তেলিপাড়া ড্রাগ ফার্মে গবেষণামূলক কৃষিকাজ এবং কতিপয় ঔষধি ও

সুগন্ধি গাছ-গাছড়া যেমন, সিট্রোনেলা, লিমনগ্রাস, ইপিকাক, ডায়োসকোরিয়া ইত্যাদির উৎপাদন অব্যাহত আছে। জলপাইগুড়ি জেলার তরল পাড়ায় মশলা থেকে ওলিওরেসিন/অত্যাবশ্যক তেল এবং ইক্ষুবর্জ্য (Sugar-cane press and) থেকে এন-ট্রায়াকোন্টানল প্রস্তুতের জন্য ভবন নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। 'ফাইটোফ্রেস' নামে এই কর্পোরেশনের প্রস্তুত একটি সুগন্ধি পরিশোধক (Perfumed Cleanser) বাজারে বেশ জনপ্রিয় হয়েছে। এই কর্পোরেশনের নিয়ন্ত্রণাধীন ইনফিউসন ইন্ডিয়া লিঃ-এর উৎপাদন বৃদ্ধি পেয়েছে। বেহালায় অবস্থিত ইনফিউসন'স (ইন্ডিয়া) লিমিটেড উৎপাদন করে বিভিন্ন ট্রান্সফিউসন ফ্লুইড যথা, গ্লুকোজ, নর্মাল স্যালাইন, মোরাল ল্যাক্টেট ইত্যাদি যেগুলির নিশ্চিত বাজার আছে।

ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ-এর নিজস্ব পাঁচটি চা বাগান আছে—তার মধ্যে তিনটি দার্জিলিং জেলায় এবং দুটি জলপাইগুড়ি জেলায়। দার্জিলিং জেলায় আরও দুটি চা বাগান এই কর্পোরেশন পরিচালনা করেন। ১৯৮৯-৯০ সালে নিজস্ব চা বাগান একটি বেড়েছে। সেটি জলপাইগুড়ি জেলায় হিল্লা টি এস্টেট যেটি পূর্বে এই কর্পোরেশন পরিচালিত বাগান ছিল এবং ১৯৮৯ সালের ডিসেম্বরে রাজ্য সরকার এটি কর্পোরশেনকে ইজারা দিয়েছেন। দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে এই কর্পোরেশনের চা বাগানগুলিতে উৎপন্ন চায়ের পরিমান ১৯৮৮ সালে ছিল প্রায় ৩.৪০ লক্ষ কিলোগ্রাম, ১৯৮৯ সালে তা বেড়ে দাঁড়ায় ৩.৮০ লক্ষ কিলোগ্রাম। জলপাইগুড়ি জেলার চা বাগানগুলিতে কাঁচা চা পাতার উৎপাদন কিন্তু প্রধানত আবহাওয়ার প্রতিকূলতার জন্য ১৯৮৮ সালের ১২.৬০ লক্ষ কিলোগ্রাম উৎপাদন থেকে সামান্য কমে ১৯৮৯ সালে ১১.৫ লক্ষ কিলোগ্রাম হয়েছে। বস্তুত রংমুক চা বাগানের একটি ক্ষেপের চালান (Consignment) সম্প্রতি ৪০০ টাকা প্রতি কিলোগ্রাম দরে বিক্রি হয়েছে যা ডব্লিউ টি ডি সি-র চায়ের সর্বকালীন সর্বোচ্চ দর। উৎপাদন বৃদ্ধি ও ক্ষতিহ্রাসের চেষ্টা চলছে। জলপাইগুড়ির দুটি চা বাগান-হিল্লা এবং মহুয়া টি এস্টেট শুধুমাত্র কাঁচা পাতা উৎপন্ন করে যেহেতু, এদের কোনও কারখানা নাই। কর্পোরেশন হিল্লা টি এস্টেট দুটি চা বাগানের জন্যই ব্যবহারোপযোগী চা (made Tea) উৎপাদনের একটি কারখানা নির্মাণের প্রস্তাব দিয়েছে। কারখানাটি যদি তৈরি হয় তাহলে কর্পোরেশনের আশা যে, ১৯৯০ সালের পাতা তোলার মরশুমে হিল্লা টি এস্টেট ৩ লক্ষ কিলোগ্রাম এবং মহুয়া টি এস্টেট ০.৫ লক্ষ কিলোগ্রাম ব্যবহারোপযোগী চা উৎপাদন করা যাবে। এখানে উল্লেক করা যেতে পারে যে, ১০০ কিলোগ্রাম কাঁচা চা পাতা থেকে প্রায় ২২.৫ কিলোগ্রাম ব্যবহারোপযোগী চা পাওয়া যায়। হিল্লা টি এস্টেটের কারখানা চালু হলে জলপাইগুড়ি জেলার দুটি চা বাগানের বিক্রি প্রকৃতপক্ষে বেড়ে যাবে।

আমি মাননীয় সদস্যদের জানাতে পেরে আনন্দিত যে, কলকাতা শহর এই বছর, তার ৩০০ বছর পূর্তির বৎসরে, গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশনের সরবরাহ মাধ্যমে ডানকুনি কোল কমপ্লেক্স থেকে সুবিধাজনক, সাশ্রয়কারী এবং দূষণমুক্ত গ্যাস ব্যবহার করতে পারবে। OGCU—DPL System-এর বর্তমান তৎসহ বর্ধিত পাইপলাইন যা রাজ্য সরকারের বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ প্রকল্পের অঙ্গ হিসাবে সংস্কার ও বর্ধন করা হয়েছে তার মাধ্যমেই এই গ্যাস সরবরাহ হবে।

ডানকুনি কোল কমপ্লেক্স ধোঁয়াজনিত দূষণ থেকে মুক্ত কাঁচা কয়লার (Non-coking

Coal) ব্যবহার সম্পর্কে নতুন ধারণার ওপর ভিত্তি করে গড়ে উঠেছে এবং এ ধরনের প্রকল্প ভারতে প্রথম। গার্হস্থ্য ব্যবহার ছাড়াও ডানকুনির এই গ্যাসের বহুমুখী এবং নির্ভরযোগ্য ব্যবহার শিল্পক্ষেত্রে ব্যাপক হারে হবে। নিত্যব্যবহার্য বহু জিনিসের বহুমুখী উৎপাদনে এই গ্যাস গুরুত্বপূর্ণ ভূমিকা নেবে।

দি গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন ডানকুনি কোল কমপ্লেক্স থেকে প্রাপ্তব্য গ্যাস সরবরাহের জন্য রাজ্য সরকার কর্তৃক আগেই গঠিত হয়েছিল। আই ডি বি আই এই প্রকল্পের জন্য ৩৬.৩৫ কোটি টাকা ঋণ মঞ্জুর করেছিল যার মধ্যে ৩.৭৪ কোটি টাকা পাওয়া গেছে। রাজ্য সরকার এই প্রকল্পের ইকুইটিতে অংশ গ্রহণের জন্য ১৮ কোটি টাকা দিয়েছেন এবং ২.৫ কোটি টাকা ঋণ মঞ্জুর করেছেন। পুরাতন মেন্‌স, ই আর ডব্লিউ মিডিয়াম প্রেসার মেনসের প্রতিস্থাপন, নতুন পাইপলাইন স্থাপন এবং তৎসহ প্রেসার রিডিউসিং স্টেশনের পুনর্নির্মাণের কাজের বেশ সন্তোষজনক অগ্রগতি হচ্ছে।

ডানকুনি কোল কমপ্লেক্স এখন গ্যাস সরবরাহ শুরু করার জন্য প্রস্তুত। দি গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন ১৯৯০ সালের এপ্রিলের মাঝামাঝি থেকে পর্যায়ক্রমে গ্যাস গ্রহণ ও বিতরণের জন্য পদক্ষেপ নিচ্ছে। প্রথম মাসে প্রতিদিন ১.৫ মিলিয়ন কিউবিক ফুট গ্যাস নেওয়া হবে এবং পর্যায়ক্রমে তা বাড়িয়ে প্রতিদিন ২০ মিলিয়ন কিউবিক ফুট করা হবে যা ডানকুনি কোল কমপ্লেক্স পুরোপুরি চালু হলে পাওয়া যাবে।

পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন নিগম লিঃ তাদের আহমেদপুরের চিনি কলে আখ মাড়াইয়ের কাজ অব্যাহত রেখেছে। কর্পোরেশন তাদের আহমেদপুর সুগার মিল অধিকৃত এলাকার ভিতর ২,০০০ একর জমিতে এবং বেলডাঙ্গা সুগার মিলের অধীন খামারে ২৫০ একর জমিতে আখ চাষ করেছেন, আহমেদপুর চিনি কলে তা মাড়াই করার জন্য। বেসরকারি সূত্র থেকে আখের যোগান খুব কম হওয়ায় আখের উৎপাদন বৃদ্ধি করার একটি প্রস্তাব আছে। চিনির উৎপাদন বৃদ্ধি করার উদ্দেশ্যে এই মিলের পুরাতন ও জীর্ণ যন্ত্রপাতিগুলির ক্রমান্বয়ে সংস্কার ও প্রতিস্থাপনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

বেলডাঙ্গা সুগার মিল (দেউলিয়ায় প্রাপ্ত)-এর সম্পদ মাননীয় হাইকোর্টের মাধ্যমে রাজ্য সরকার ক্রয় করেছিলেন। মেঃ চাঁপদানী ইন্ডাস্ট্রিজ লিমিটেড পাট মিশ্রিত দ্রব্যের উৎপাদনের একটি ইউনিট স্থাপনের জন্য বেলডাঙ্গা সুগার মিলের সম্পদ কেনার প্রস্তাব রাজ্য সরকারের কাছে দিয়েছিলেন। এই কোম্পানির কাছে মিলের যন্ত্রপাতি ঘরবাড়ি এবং কাঠামো বিক্রি করে দেওয়ার এবং ১২.২৭ একর জমি ইজারা দেওয়ার সিদ্ধান্ত রাজ্য সরকার নিয়েছেন।

ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন খনি ও খনিজ ব্যবসার উন্নতির কাজে রত। এই কর্পোরেশন পুরুলিয়া জেলার পাহাড়পুর এলাকায় 'সিলিম্যানা ইট-কোরান্‌ডাম' খনিজ ভান্ডারের সন্ধান পেয়েছেন এবং পুরুলিয়া জেলার গৌরাঙ্গ-দি-পাহাড়পুর এলাকায় 'রুটাইল' ভান্ডারের পুনরায় অনুসন্ধান করছেন। অদূর ভবিষ্যতে এই দুটি খনিজ ভান্ডারই বাণিজ্যিকভাবে কাজে লাগানো যাবে। বর্তমানে চালু প্রকল্পগুলির সম্প্রসারণও চলছে। বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের চাহিদা মেটাবার জন্য বীরভূম জেলার পাচমি হাটগাছায় এই কর্পোরেশন পাথরে বাণিজ্যিক উৎপাদনের উদ্দেশ্যে নতুন খনিমুখ সৃষ্টি করেছেন এবং দুটি

অতিরিক্ত পাথর চূর্ণ করার যন্ত্র (Crusher) স্থাপন করেছেন। বাণিজ্যিক ক্ষেত্রে এই কর্পোরেশন বাংলা দেশে পিচিং স্টোন (বাঁধ দেওয়ার কাজে ব্যবহৃত পাথর) সরবরাহ অব্যাহত রেখেছে। এই কর্পোরেশনের যৌথ উদ্যোগ—নর্থ বেঙ্গল ডলোমাইট লিমিটেড, জলপাইগুড়ির জয়ন্তী এলাকায় বক্সাদুয়ারে হাতীপোতায় উচ্চ শ্রেণীর ডলোমাইট উৎপাদনের কাজ পুনরায় শুরু হয়েছে।

ডাইরেক্টরেট অফ মাইনস অ্যান্ড মিনারেলস বাণিজ্যিক ব্যবহারের জন্য বিভিন্ন খনিজ সম্পদের সনাক্তকরণ ও পরিমাপের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। বাঁকুড়া জেলার রামনগর ও মণিপুরে চীনামাটি এবং পুরুলিয়ার খারিদুয়ারায় ডলোমাইট অন্বেষণের কাজ সমাপ্ত হয়েছে। পুরুলিয়া জেলার সিন্দ্রি-বান্দোয়ান অঞ্চলে সোনা অন্বেষণের কাজ চলছে। দার্জিলিং জেলায় গরুবাথানের একটি এলাকায় লেডজিঙ্কের নমুনা পরীক্ষার কাজ শেষ হয়েছে। এর মধ্যে ধাতুর ও অন্যান্য মিশ্র বস্তুর পরিমান নির্ধারণের উদ্দেশ্যে বিস্তরিত মূল্যায়ন প্রস্তুতের জন্য একটি বড় মাপের নমুনা (a bulk sample) প্রস্তুত রাখা হয়েছে। এই ডাইরেক্টরেট ইন্ডিয়ান ব্যুরো অফ মাইনসের উপযুক্ত প্রতিনিধি দ্বারা বাঁকুড়া জেলার ছেঁদাপাথারে ট্যাংস্টেন সমৃদ্ধ এলাকার খনিজ ও পরিবেশ নিয়ন্ত্রণ প্রকল্প (mining and environmental managment plan) প্রস্তুত করানোর চেষ্টা করছেন। এই প্রকল্প প্রতিবেদন পাওয়ার পর ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশনকে স্থানীয় শ্রমিক নিয়োগ করে ট্যাংস্টেনের বাণিজ্যিক উত্তোলনের কাজে প্ররোচিত করা হবে। পুরুলিয়ায় পেট্রোলজিক্যাল, জিওকেমিক্যাল এবং জিওফিজিক্যাল ল্যাবরেটরি স্থাপনের জন্য চূড়ান্ত আর্থিক সম্মতি এখনও বিবেচনাধীন। একটি গবেষণাগার স্থাপনের জন্য শীঘ্রই পদক্ষেপ নেওয়া হবে বলে আশা করা যায়। এই ডাইরেক্টরেট রানিগঞ্জের মাইনিং ইনস্টিটিউটে বৃত্তি শিক্ষার কার্যক্রম (Vocational training programme) চালিয়ে যাচ্ছেন। সম্প্রতি ডাইরেক্টরেট অফ টেকনিক্যাল এডুকেশন এই ট্রেনিং-এর কার্যকাল ৪ বছর থেকে বাড়িয়ে ৫ বছর করেছেন। কোল ইন্ডিয়া লিঃ সহ অন্যান্য খনি সংস্থা প্রেরিত শিক্ষার্থীরা দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্য নিয়েই এই শিক্ষাক্রমে অংশ গ্রহণ করে।

ডাইরেক্টরেট অফ সিঙ্কোনা অ্যান্ড আদার মেডিসিনাল প্ল্যান্টস দার্জিলিং-এ সিঙ্কোনা এবং অন্যান্য ঔষধির উন্নয়নের প্রচেষ্টা অব্যাহত রেখেছেন। সিঙ্কোনা, ইপিকাক, ডায়োসকোরিয়া চাষের প্রসারের কার্যক্রম অক্ষুণ্ণ আছে। সর্বাধুনিক ভেষজ প্রস্তুত নির্দেশিকার মান (Latest pharmacopeal quality) অনুযায়ী প্রস্তুত 'এমিটিন হাইড্রোক্লোরাইডে'র উৎপাদন এ বছর সন্তোষজনক। একটি দ্রাবক পুনরুদ্ধার ইউনিট (a solvent recovery unit) খুব শীঘ্রই কাজ শুরু করবে বলে আশা করা যায়। সরকারি কুইনাইন ফ্যাক্টরির দ্বিতীয় পর্যায়ের আধুনিকীকরণের কাজ শীঘ্রই শুরু হবে বলে আশা করা যায়। ডায়োসজেনিন থেকে স্টেরয়েড উৎপাদনের প্রকল্পটি চালু হবার জন্য প্রস্তুত।

গত কয়েক বছরে দার্জিলিং জেলায় বিশৃঙ্খল অবস্থার ফলে ক্ষতিগ্রস্ত বাগিচা ও কারখানাগুলির পুনরুজ্জীবনের জন্য একটি পরিপ্রেক্ষিত অনুযায়ী পরিকল্পনা ও সূচি এই ডাইরেক্টরেট প্রস্তুত করেছিলেন। এই ডাইরেক্টরেটকে এ পর্যন্ত এইরূপ পুনরুজ্জীবন কর্মের জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

ওজন ও পরিমাপ অধিকার ওজন ও পরিমাপ সম্পর্কিত আইন ও নিয়মগুলি যথাযথ

প্রয়োগপূর্বক রাজ্যে ক্রেতা নিরপত্তা সুনিশ্চিত করার প্রচেষ্টা অব্যাহত রেখেছেন। কেন্দ্রীয় সরকার স্ট্যান্ডার্ডস অব ওয়েটস অ্যান্ড মেজার্স (এনফোর্সমেন্ট) অ্যাক্ট, ১৯৮৫ প্রবর্তন করে ওজন ও পরিমাপের মাপকাঠি নিরূপণ এবং তা প্রয়োগ সম্পর্কিত আইনবিধিগুলি আমূল পরিবর্তন করেছেন। আমার দপ্তর এই আইন প্রয়োগের বিষয়ে একটি খসড়া নিয়মবিধি প্রস্তুত করে জনসাধারণের মতামত জানার উদ্দেশ্যে সরকারি গেজেটে বিজ্ঞাপিত করেছেন। নতুন নিয়মবিধিগুলি এ রাজ্যে চালু হলে এই অধিকারের কাজকর্ম বহুলাংশে বেড়ে যাবে। অধিকারটি যথাযথভাবে শক্তিশালী করার জন্য একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

শেষ করার আগে আমি আমার বিভাগ কর্তৃক গৃহীত দুটি পরিকল্পনার কথা উল্লেখ করতে চাই। রাজ্যের অনগ্রসর জেলা বীরভূমে অবস্থিত ময়ূরাক্ষী কটন মিলের (যে মিলটি ১৯৮৬ থেকে বন্ধ ছিল) রক্ষা ও তার কর্মীদের চাকুরির নিরাপত্তার স্বার্থে রাজ্য সরকার মিলটির সমস্ত বিষয় সম্পত্তি অধিগ্রহণ করতে সিদ্ধান্ত নিয়েছিলেন যাতে মিলটিকে যথাযথ সংস্কার এবং পুনর্নির্মাণ করে চালু করা যায়। একটি ম্যানেজমেন্ট কমিটি গঠন করা হয়েছে। ওই কমিটি মিলটির বিষয় সম্পত্তির দায়িত্ব নেবেন এবং যতদিন না পর্যন্ত একটি সরকারি কোম্পানি গঠিত হচ্ছে ততদিন মিলটি পরিচালিত করবেন। রাজ্য সরকার মিলটি সংস্কারের জন্য এবং উৎপাদন শুরু করার জন্য যথেষ্ট পরিমান অর্থ বিতরণ করেছেন। মিলটি ২৮-২-১৯৯০ তারিখে আনুষ্ঠানিক ভাবে উদ্বোধন করা হয় এবং বাণিজ্যিক উৎপাদন শুরু হয় ১-৩-১৯৯০ থেকে। উৎপাদন ধাপে ধাপে বাড়ানো হবে এবং আশা করা যায় ১৯৯০ সালের জুন মাসের মধ্যে ইপ্সিত উৎপাদনের লক্ষ্যে পৌছে যাবে। ইতিমধ্যেই এই মিলটিতে ২৬৬ জন কর্মী চাকুরি ফিরে পেয়েছেন এবং ১৯৯০-এর জুন মাসে কর্মীসংখ্যা (বদলি কর্মী নিয়ে) প্রায় ৫০০ তে পৌছাবে।

নিউ সেন্ট্রাল জুট মিলটিকে পূর্বে বোর্ড অব ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনানসিয়াল রিকনস্ট্রাকশন সিক ইন্ডাস্ট্রিয়াল কোম্পানিজ অ্যাক্ট, ১৯৮৫ অনুযায়ী একটি দুর্বল মিল হিসাবে ঘোষণা করেছিলেন। কোম্পানিটি পুনর্বিন্যাসের জন্য রাজ্য সরকার কোম্পানির ইকুইটিতে অংশগ্রহণ করে ৪ কোটি টাকা বিনিয়োগ করতে সম্মত হয়েছে। রাজ্য সরকার ইতিমধ্যে প্রতিশ্রুত আর্থিক সাহয্যের বেশ কিছু অংশ বিতরণ করে মিলটিকে চালু রাখতে সহায়তা করেছেন।

বিভিন্ন প্রতিবন্ধকতা সত্ত্বেও রাজ্য সরকারের শিল্পবিকাশে উৎসাহদান প্রচেষ্টায় বিনিয়োগের ক্ষেত্রে এই রাজ্যে আশাব্যঞ্জক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। কেন্দ্র-রাজ্য সম্পর্কের উন্নতি পশ্চিমবঙ্গের শিল্পক্ষেত্রে নতুন আস্থা আনয়ন করেছে। এই বিশেষ অনুকূল পরিস্থিতিতে রাজ্যে শিল্পের পুনরুত্থান ঘটানোর জন্য এই রাজ্যের সমস্ত অর্থনৈতিক শক্তিসমূহের কাছে সংঘবদ্ধ উন্নয়ন প্রচেষ্টার জন্য আমরা আবেদন করছি।

আমি শিল্প ও বাণিজ্য বিভাগের কাজকর্ম ও প্রচেষ্টার একটি বর্ণনা দিয়েছি। এই বিভাগের ও অধীনস্থ সংস্থাগুলির কাজকর্ম উন্নত করতে সক্ষম হওয়ার জন্য আমি মাননীয় সদস্যগণের পরামর্শকে স্বাগত জানাই।

## DEMAND No. 25

## Major Head : 2059—Public Works, 2202—General Education

**(Buildings), 2205—Art and Culture (Buildings), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare) (Buildings), 2401—Crop Husbandry (Buildings), 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings), 2406—Foresty and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), (Buildings) 2408—Food, Storage and Warehousing (Buildings), 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings) 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Captial Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes, Panchayati Raj (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development), (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan (Buildings), and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings).**

**Shri Matish Ray:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,57,72,12,000 be granted for expenditure under Demand No. 25, Major Head: "2059—Public Works, 2202—General Education (Buildings), 2205—Art and Culture (Buildings),

2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare) (Buildings), 2401—Crop Husbandry (Buildings), 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings), 2406—Foresty and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), (Buildings) 2408—Food, Storage and Warehousing (Buildings), 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings) 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Captial Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4404—Capital Outlay on Dariy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes, Panchayati Raj (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development), (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan (Buildings), and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings)".

(This is inclusive of a total sum of Rs.39,43,03,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Matish Roy was taken as read.)

মহাশয়,

১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সুবিদিত যে শিক্ষা, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা আবাসন প্রভৃতির মতো প্রশাসনিক বিভাগ ও সাধারণ প্রশাসনিক সেক্টরসমূহের পঞ্চবার্ষিক যোজনা কর্মসূচির অঙ্গিভূত বাস্তকর্মের রূপায়ণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব রয়েছে পূর্তবিভাগের উপর এবং বিভিন্ন পৌরসভা পঞ্চায়েত এবং অন্যান্য স্থানীয় প্রতিষ্ঠানের অধিকারভুক্ত সড়কগুলি

বাদে পশ্চিমবঙ্গে সড়ক ও সেতুগুলির পরিকল্পনা, নির্মাণ এবং রক্ষণাবেক্ষণের দায়িত্ব এই বিভাগের উপরই ন্যস্ত। আর্থিক অনটন সত্ত্বেও পূর্ত বিভাগ বর্তমান সড়কগুলিকে প্রশস্ত করা, সেগুলির উন্নতিসাধন করা ও সেগুলিকে মজবুত করা এবং অফিসের জন্য নতুন পরিসর সৃষ্টি করে সরকারি অফিসে কর্মচারিদের অতিরিক্ত ভিড় কমানোর উদ্দেশ্যে নিরবচ্ছিন্ন প্রয়াস চালিয়ে যাচ্ছেন।

২। সমগ্র সপ্তম পঞ্চবার্ষিক যোজনাকালে পূর্ত (সড়ক) বিভাগের জন্য যোজনা বরাদ্দের পরিমান ছিল ৬৯৭৭ লক্ষ এবং পূর্ত বিভাগের জন্য তা ছিল ৫৬০ লক্ষ টাকা। এরকম অপ্রতুল বরাদ্দের দরুন এই রাজ্যের অন্তর্বর্তী সড়ক ও সেতুগুলির যতটা উন্নতিসাধনের কথা ভাবা হয়েছিল ততটা উন্নতিসাধন করা সম্ভব হয়ে ওঠেনি। ১৯৯০-৯১ সালে আমরা পূর্ত বিভাগের জন্য ১৫০ লক্ষ টাকা এবং পূর্ত (সড়ক) বিভাগের অধীনে ২০০০ লক্ষ টাকা যোজনা বরাদ্দ আশা করছি।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নতুন নতুন সড়ক নির্মাণ করা হল এক কথা, আর সমুচিত মানানুযায়ী সেগুলির রক্ষণাবেক্ষণ করা অন্য কথা। আমার বিভাগ রাজ্যের রাজপথ ও জেলা সড়কগুলি সমেত প্রায় ১৮ হাজার কিলোমিটার সড়কের রক্ষণাবেক্ষণ করে থাকেন।

আমাকে এটা স্বীকার করতেই হচ্ছে যে, হাল আমলের দ্রুতগামী ভাবি যানবাহনের পক্ষে বর্তমান সড়কগুলি অনুপযোগী হয়ে পড়ছে। ফলে কিছু কিছু সড়কে ধকলের চিহ্ন ফুটে উঠছে। নতুন নতুন সড়ক নির্মাণ এবং সেই সঙ্গে সেগুলিকে ভালো অবস্থায় রাখা ও সেগুলির রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে আর্থিক অস্বাচ্ছন্দ্য এখনও একটি প্রধান অন্তরায়। তবে, এই মৌল সীমাবদ্ধতা নিয়েও, আমরা সড়ক ও সেতুর নির্মাণ ও রক্ষণাবেক্ষণের দুটি কর্মসূচিই নিরলসভাবে অনুসরণ করে চলেছি। এবং সড়ক ব্যবস্থাকে কমবেশি মাত্রায় যানবাহন চলাচলের উপযুক্ত অবস্থায় রাখতে পেরেছি। কিন্তু অর্থের অভাবে প্রত্যাশিত মানে গিয়ে যে পৌছানো যাচ্ছে না এটা আগেই বলা হয়েছে।

৪। যাই হোক, ১৯৮৯-৯০ সালে পূর্ত (সড়ক) বিভাগের কর্মসাফল্য উল্লেখযোগ্য বাঁশবেড়িয়ার (হুগলি) সঙ্গে কল্যাণীর (নদীয়ার) সংযোগসাধনের উদ্দেশ্যে হুগলি নদীর উপর একটি বড় সেতু (ঈশ্বরগুপ্ত সেতু) নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে এবং সেটি যানবাহনের জন্য উন্মুক্ত করে দেওয়া হয়েছে। এ-বছর মেদিনীপুর জেলায় পটাশপুর বাঙ্গুচক সড়কে কেলেঘাই নদীর উপর আর একটি গুরুত্বপূর্ণ সেতু নির্মাণের কাজ শেষ হয়েছে এবং সেটি যানবাহন চলাচলের জন্য আনুষ্ঠানিকভাবে অবিলম্বে খুলে দেওয়া হবে। ১৯৮৯-৯০ সালে মালদা জেলায় কোতোয়ালিতে কালিন্দ্রী নদীর উপর তৃতীয় একটি সেতু নির্মাণের কাজও শেষ হয়েছে এবং সেটি যানবাহনের জন্য খুলে দেওয়া হয়েছে।

৫। মালদা জেলায় রথবাড়িতে একটি সড়ক ওভার ব্রিজের নির্মাণকার্য প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। আশা করা যায়, ঐ ওভার ব্রিজটি যানবাহন চলাচলের জন্য খুব শীঘ্রই খুলে দেওয়া যাবে। তাছাড়া সোদপুর, বেলঘরিয়া, শ্রীরামপুর ও যাদবপুর ৪টি(চারটি) সড়ক ওভার ব্রিজের নির্মাণকার্যে যথেষ্ট অগ্রগতি ঘটেছে এবং রাজ্যের সমাযোজন পরিকাঠামোয় এগুলি গুরুত্বপূর্ণ স্থান গ্রহণ করতে চলেছে। এসব ছাড়াও, ন্যূনতম প্রয়োজন কর্মসূচি, তফসিলি জাতিদের জন্য বিশেষ সমবায়ী যোজনা এবং আদিবাসী অঞ্চলের উপযোজনার অধীন সড়কগুলি সমতে ৯০

কিলোমিটার নতুন সড়ক নির্মাণের কাজ শীঘ্রই শেষ হবে আশা করা যাচ্ছে। এসব নতুন সড়ক নির্মিত হয়ে গেলে, বিচ্ছিন্ন অঞ্চলসমূহে অবস্থিত দূরবর্তী গ্রাম সড়ক ব্যবস্থা সঙ্গে যুক্ত হবে বলে আশা করা যায়।

৬। ভারত সরকারের ভূপৃষ্ঠ পরিবহন মন্ত্রক (সড়ক শাখা) পানাগড়-ইলামবাজার-বোলপুর সড়কটিকে প্রশস্ত ও মজবুত করার কর্মপ্রকল্পটি অনুমোদন করেছেন। আনুমানিক প্রায় ৯২০০ লক্ষ টাকা ব্যয়ে পানাগড়, ইলামবাজার, দুবরাজপুর, সিউড়ি, মল্লারপুর, মোরগ্রাম সড়কটি মজবুত ও প্রশস্ত করার প্রকল্পটি অর্থপ্রদানের জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ককেও অনুরোধ করা হয়েছে। এই বিন্যাস ২নং জাতীয় রাজপথকে ৩৪ নং জাতীয় রাজপথের সঙ্গে সংযুক্ত করবে। প্রাথমিক প্রকল্প রিপোর্টটি এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক কর্তৃক গৃহীত হয়েছে এবং চূড়ান্ত প্রকল্প রিপোর্ট পেশ করার প্রস্তুতি চলছে। আশা করা হচ্ছে, এ বিষয়ে অবিলম্বেই সম্মতি পাওয়া যাবে।

৭। আমরা আশা করছি, এই বছর কেন্দ্রীয় সড়ক তহবিলের অধীনে প্রায় ১৫০০ লক্ষ টাকা পাওয়া যাবে এবং সেক্ষেত্রে এই রাজ্যে আরও বেশি সড়ক নির্মাণের কাজ শুরু করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব হবে।

১৯৯০-৯১ সালের লক্ষ্যমাত্রা হোল পূর্বোল্লিখিত কর্মসূচিসমূহের অধীন সড়কগুলি সমেত ৬০ কিলোমিটার নতুন সড়ক নির্মাণ করা। তাছাড়া বিভিন্ন নদী যথা ময়ূরাক্ষী, মহানন্দা, আত্রাই, টাংগন, দ্বারকা, কুমারী এবং বাঁকার উপর কয়েকটি বড় সেতু নির্মাণের কাজ এই আর্থিক বছরে যথেষ্ট এগিয়ে যাবে বলে আশা করা যাচ্ছে। উন্নয়নমূলক পূর্তকর্মের ব্যাপারে শহর ও গ্রামাঞ্চলের মধ্যে সমতা বজায় রাখতেও আমরা চেষ্টা করছি।

৮। জাতীয় রাজপথ সেক্টরে, রাজ্য সরকার ভারত সরকারের এজেন্ট হিসাবে কাজ করে থাকেন এবং এই রাজ্যে সমস্ত জাতীয় রাজপথের উন্নতিসাধন, সেগুলিকে প্রশস্ত করা, মজবুত করা ও সেগুলির যথাযথ রক্ষণাবেক্ষণের দায়িত্ব পালন করেন। এই সেক্টরেও বিভাগের কর্মসাফল্য প্রশংসনীয়। তোরষা নদীর উপর একটি বড় সেতু এবং প্রবেশ পথটির উপর অন্য সাতটি ছোট সেতু সহ ফলাকাটা থেকে পুণ্ডিবাড়ি পর্যন্ত ৩১ নং জাতীয় রাজপথের ভিন্নমুখী সড়ক প্রকল্পটি সম্পর্কে প্রাথমিক কাজকর্ম হাতে নেওয়া হয়েছে।

'রানিগঞ্জ থেকে বরাকর পর্যন্ত ২নং জাতীয় রাজপথের চতুর্বিভাজন' এই কর্মপ্রকল্পটি সম্পর্কে প্রাথমিক প্রকল্প রিপোর্ট ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে। এ বিষয়ে বিশদ প্রকল্প রিপোর্ট ও প্রস্তুত করা হচ্ছে।

৯। এই রাজ্যে বড় সেতুগুলির উপর দিয়ে যান চলাচল পরিসরের সংকীর্ণতা সম্পর্কিত বিষয়াবলী সরকার বেশ কিছুকাল ধরে সক্রিয়ভাবে বিবেচনা করে দেখছিলেন। যান-জটের অন্যতম প্রধান কারণ দূর করতে ও সেই সঙ্গে যান-চলাচল ব্যবস্থায় নিরাপত্তা সুনিশ্চিত করতে আমার বিভাগ যে গুরুত্বপূর্ণ সিদ্ধান্তটি নিয়েছেন সেটি হোল এই রাজ্যে বড় সেতুগুলিকে আলোকোজ্জ্বল করে তোলা। আপাতত, বড় সেতু যথা বিবেকানন্দ সেতু, ঈশ্বরগুপ্ত সেতু এবং রূপনারায়ণ সেতুকে আলোকোজ্জ্বল করে তোলার কাজ হাতে নেওয়া হয়েছে। এই তিনটি সেতুকে আলোকোজ্জ্বল করে তোলার জন্য প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে।

১০। এখানে যে বিষয়টি বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে তা হল বিংশবার্ষিক সড়ক উন্নয়ন যোজনা (১৯৮১-২০০১) অনুসারে জাতীয় রাজপথ হিসাবে ঘোষিত করার জন্য জাতীয় পরিবহন নীতিসংক্রান্ত কমিটি কয়েকটি রাস্তা সম্পর্কে সুপারিশ করেছেন। এ প্রসঙ্গে নিম্নোক্ত তিনটি রাস্তাকে অবিলম্বে জাতীয় রাজপথ হিসাবে ঘোষণা করার জন্য ভারত সরকারকে অনুরোধ জানানো হয়েছে ঃ

(১) আসানসোল-খড়গপুর (জাতীয় পরিবহন নীতিসংক্রান্ত কমিটির সুপারিশ করা)—

(২) দ্বিতীয় হুগলি সেতু এবং কলকাতার ডায়মণ্ডহারবার রোড হয়ে ডায়মণ্ডহারবার পর্যন্ত ৬নং জাতীয় রাজপথের সম্প্রসারণ।

(৩) শিলিগুড়ি থেকে দার্জিলিং পর্যন্ত হিল কার্ট রোড।

১১। পর্যটনের স্বার্থে হারবারের সমগ্র জল-সীমান্তকে যানবাহনের ভিড় থেকে মুক্ত রাখার সিদ্ধান্ত নেওয়া হয়েছ। এই পরিপ্রেক্ষিতে, পরিত্যক্ত 'রেলওয়ে এমব্যাঙ্কমেন্ট' এর পর ডায়মণ্ডহারবার রোডের একটি পার্শ্বপথ (বাই-পাস) নির্মাণের বিষয় নিয়ে উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চলছে। আশা করা হচ্ছে প্রস্তাবিত পার্শ্বপথটি অদূর ভবিষ্যতেই নির্মাণ করা যাবে।

১২। সপ্তম যোজনাকালে পুলিশ কর্মচারিবৃন্দের জন্য প্রায় ৩৫০০ নতুন বাসগৃহের ব্যবস্থা করার কাজও সম্পূর্ণ করা হয়েছে। কয়েকটি নতুন উপ-কারাগার, নারীদের জন্য কারাগার এবং কিশোর-কিশোরীদের জন্য কারাগারের সঙ্গে সঙ্গে রাজ্যের বিভিন্ন কারাগারের সঙ্গে যুক্ত কর্মচারিদের জন্য ১২৯টি বাসগৃহ নির্মাণের কাজও শেষ হয়েছে। বিচার বিভাগের জন্যও ২১টি নতুন আদালত ভবন এবং ৬৪টি নতুন বাসগৃহ নির্মাণ করা হয়েছে। হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলির সঙ্গে যুক্ত চিকিৎসাধিকারিকদের জন্য প্রায় ২০০টি আবাস নির্মাণের কাজও সমাপ্ত হয়েছে। নবম অর্থ কমিশনের অর্থ-বরাদ্দের অধীনে পুলিশ ও কারা কর্মচারিবৃন্দের জন্য আরও আবাস নির্মাণের কাজ শেষ হতে চলেছে।

১৩। নজরুল ইসলাম সরণিতে (ভি আই পি রোড) রাজ্যের একটি ৪ তলা কেন্দ্রীয় গ্রন্থাগার নির্মাণের জন্য শিক্ষা (বিদ্যালয়-এর শিক্ষা) বিভাগের ৩৭৫ লক্ষ টাকা ব্যয়ের কর্মপ্রকল্পটির প্রথম পর্যায়ের কাজ হাতে নেওয়া হয়েছে। কাজটি এগিয়ে চলেছে। সল্টলেকে আনুমানিক ২০৬ লক্ষ টাকা ব্যয়ে চর্ম-প্রযুক্তিবিদ্যা কলেজের ভবন-বলয় নির্মাণের কাজ যা শিক্ষা(প্রায়োগিক) বিভাগ কর্তৃক প্রশাসনিকভাবে অনুমোদিত হয়েছে শীঘ্রই হাতে নেওয়া হবে। আমি আনন্দের সঙ্গে উল্লেখ করছি যে, শিক্ষা (প্রায়োগিক) বিভাগ কর্তৃক প্রশাসনিক ভাবে ১০৭৮ লক্ষ টাকাতে অনুমোদিত কলকাতা সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ ক্যাম্পাসের অংশ বিশেষের নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। ঐ অংশ বিশেষের নির্মাণের কাজ ২০ মাসেরও কম সময়ের মধ্যে শেষ হয়েছে এবং ঐ ক্যাম্পাস থেকে কলেজের কাজ শুরু হয়েছে।

১৪। এই রাজ্যের মানুষদের জন্য উন্নততর স্বাস্থ্য প্রযত্ন ও পরিষেবার উদ্দেশ্যে পুরানো প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির উন্নতিসাধন ও সেই সঙ্গে এইসব প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির পরিকাঠামোর বিকাশ সম্পর্কে এই বিভাগ ভারতীয় জনসংখ্যা প্রকল্প ৪-এর অধীনে যথেষ্ট

কাজ করেছে। তাছাড়া, বেশ কিছু নতুন সহায়ক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ বিভিন্ন পর্যায়ে রয়েছে। চলতি আর্থিক বছরে ১৩৯০ লক্ষ টাকা ব্যয়ের এই কর্মপ্রকল্পের অধীনে সমগ্র একটি কর্মসূচি এই বিভাগ হাতে নেয়।

১৫। জাতীয় নেতা, বিপ্লবী, শহীদ, সমাজসংস্কারক ও সাহিত্যসেবী প্রমুখের স্মৃতিরক্ষার জন্য পূর্ত বিভাগের একটি কর্মপ্রকল্প রয়েছে।

১। রাজকীয় ভারতীয় নৌবাহিনীর বিদ্রোহ স্মারকস্তম্ভ নির্মাণের প্রস্তাব সক্রিয়ভাবে বিবেচনা করে দেখা হচ্ছে।

২। কলকাতায় স্থাপনের জন্য চার্লি চ্যাপলিনের একটি প্রতিমূর্তি গঠন করা হচ্ছে।

৩। ত্রিবান্দ্রমে স্থাপনের জন্য কেরল সরকারকে রবীন্দ্রনাথ ঠাকুরের একটি প্রতিমূর্তি উপহার দেওয়া হবে। অন্যদিকে কেরল সরকার পশ্চিমবঙ্গ সরকারকে কুমারণ আসনের একটি প্রতিমূর্তি উপহার দেবেন।

কলিকাতার একটি উপযুক্ত স্থানে ইন্দিরা গান্ধীর একটি প্রতিমূর্তি স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

কলকাতার পার্ক সার্কাসে একটি 'ট্রাফিক আইল্যাণ্ড'-এ জয়প্রকাশ নারায়ণের প্রমাণ আকৃতির দ্বিগুণ আয়তনবিশিষ্ট একটি ব্রোঞ্জমূর্তি স্থাপন করা হয়েছে। ১৯৮৯ সালের ২রা অক্টোবর মুখ্যমন্ত্রী মূর্তিটির আবরণ উন্মোচন করেন। কলকাতার পার্ক স্ট্রীট জওহরলাল নেহেরু রোডের সংযোগস্থলের সন্নিহিত একটি পার্কে জহরলাল নেহেরুর একটি ১২ ফুট উচ্চতাবিশিষ্ট ব্রোঞ্জমূর্তি স্থাপন করা হয়েছে। ভারতীয় বণিক-সভা (ইন্ডিয়ান চেম্বার অব কমার্স) এই মূর্তিটি দান করেন এবং পশ্চিমবঙ্গ সরকারের পূর্ত বিভাগের সহযোগিতায় উপরি উক্ত স্থানে সেটি স্থাপন করা হয়। ১৯৮৯ সালের ৯ই ডিসেম্বর ভারতরে রাষ্ট্রপতি মাননীয় শ্রী আর বেঙ্কটরামণ মূর্তিটির আবরণ উন্মোচন করেন।

১৬। সভার মাননীয় সদস্যবৃন্দকে আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে কলকাতার ত্রিশতবর্ষ পূর্তি কর্মসূচিতে আমার বিভাগ অংশগ্রহণ করছেন। এই কর্মসূচির অন্যতম অংশ হিসাবে একটি রাজ্য লেখ্যাগার নির্মাণের প্রস্তাব করা হয়েছে। মুখ্যমন্ত্রী ইতিমধ্যে তার শিলান্যাস করেছেন। কলকাতার ত্রিশতবর্ষ পূর্তি কর্মসূচির অধীনে কলকাতায় এবং কলকাতার চারপাশে যে সমস্ত সড়ক রয়েছে সেগুলির উন্নতিসাধনের কাজও শুরু করা হয়েছে।

১৭। মহাশয়, এই কথা বলে আমি ১৯৯০-৯১ সালের জন্য যে দাবিগুলি এই সভার কাছে পেশ করেছি তা গ্রহণ করতে সভাকে এখন অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 26

### Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control)

**Shri Buddhabed Bhattacharjee:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.16,58,32,000 be granted

for expenditure under Demand No.26, Major Head: "2070—Other Administrative Services (Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs.4,14,58,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Buddhadeb Bhattacharjee was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপন কৃত্যকের নিয়মিত শাখার ব্যয় নির্বাহের জন্য এই অর্থ বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপন কৃত্যকের কিছু কিছু অগ্নি-নির্বাপন কেন্দ্র রয়েছে অসামরিক প্রতিরক্ষা শাখায় এবং স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগ সেগুলির ব্যয়ভার বহন করে থাকে। স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের প্রতিমন্ত্রী সে সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য তার প্রস্তাব পেশ করবেন।

বর্তমানে সারা রাজ্যে অগ্নি-নির্বাপণ কেন্দ্রের সংখ্যা হল ৭৮। এগুলির মধ্যে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখার অধীনে রয়েছে ৪২টি এবং অসামরিক প্রতিরক্ষা শাখার অধীনে ৩৬টি। এদের মধ্যে অনেক কেন্দ্রই ভাড়া করা ভবন ও ভূ-গৃহাদিতে অবস্থিত। এরকম সমস্ত অগ্নি-নির্বাপণ কেন্দ্রকে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করার জন্য সরকারের একটি কর্মসূচি রয়েছে। উপযুক্ত জমি এবং প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, পশ্চিমবঙ্গে যাতে অগ্নি-নির্বাপণ ব্যবস্থার আওতায় আনা যায় সেজন্য আরও বেশি সংখ্যায় অগ্নি-নির্বাপণ কেন্দ্র খোলা সম্পর্কেও সরকারের একটি কর্মসূচি আছে। অগ্নি-নির্বাপণকেন্দ্রগুলিকে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করার উদ্দেশ্যে টালিগঞ্জ, বেহালা, লালবাজার, রানিগঞ্জ, উত্তর ব্যারাকপুর, বহরমপুর এবং বাঁকুড়ার বর্তমানে যেসব অগ্নি-নির্বাপণ কেন্দ্র রয়েছে সেগুলির জন্য জমি অধিগ্রহণ-সংক্রান্ত কার্যধারা অথবা আন্তর্বিভাগীয় হস্তান্তর ব্যবস্থার মাধ্যমে সরকার ইতিমধ্যে জমি অধিগ্রহণ করেছেন। বৈষ্ণবঘাটা পাটুলি প্রকল্পের অন্তর্ভুক্ত নতুন একটি অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপন করার জন্য সি এম ডি এ-র কাছ থেকে একটি জমির প্লট কেনা হয়েছে। অন্য যেসব অগ্নি-নির্বাপণ কেন্দ্র চালু রয়েছে সেগুলির জন্য এবং নতুন এলাকাসমূহে অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপন করার জন্যও জমি অধিগ্রহণ সংক্রান্ত কার্যধারা অথবা আন্তর্বিভাগীয় হস্তান্তর ব্যবস্থার মাধ্যমে জমি সংগ্রহ করতে সরকার প্রয়াস চালিয়ে যাচ্ছেন। হাবড়ায় একটি নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র খোলার জন্য সেখানে অগ্নি-নির্বাপণ কেন্দ্রের ভবন নির্মাণের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। আশা করা যায় নবনির্মিত এই অগ্নি-নির্বাপণ কেন্দ্রটি শীঘ্রই তার কাজ শুরু করবে। বাঁকুড়া, কাটোয়া, আরামবাগ, বহরমপুর, ক্যানাল ওয়েস্ট রোড এবং বেহালায় অগ্নি-নির্বাপণ কেন্দ্রের স্থায়ী ভবন নির্মাণের কাজ দ্রুত এগিয়ে চলেছে। আশা করা যায়, ঐ নির্মাণের কাজ শেষ হলে অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলি অবিলম্বে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করা সরকারের পক্ষে সম্ভব হবে।

সাম্প্রতিক প্রয়োজনের প্রতি লক্ষ্য রেখে রাজ্য ফায়ার ব্রিগেডের পুর্নগঠন ও আধুনিকীকরণের জন্য রাজ্য সরকার চেষ্টা করে চলেছেন। ফায়ার ব্রিগেডকে অগ্নি-নির্বারণ ও

অগ্নি-নির্বাপণ এই দুটি কাজই যুগপৎ চালাতে হয় এবং ব্যবসা-বাণিজ্য, শিল্প ও শহরাঞ্চলগুলির প্রসারের ফলে অগ্নিঘটিত বিপদ বৃদ্ধি পাওয়ায় সেই কাজ ক্রমেই আরও বেশি আয়াসসাধ্য হয়ে উঠেছে। ফায়ার ব্রিগেডের সাংগঠনিক ও প্রশাসনিক এই উভয় ক্ষেত্রেই উন্নতি ঘটাতে সরকার সচেষ্টা রয়েছেন।

ফায়ার ব্রিগেডের সম্প্রসারণ ছাড়াও পুরানো ও অকেজো সরঞ্জামের পরিবর্তে নতুন সরঞ্জাম সংগ্রহ করে এবং আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতিসহযোগে আধুনিকীকরণের মাধ্যমে তার যথাযথ কর্মদক্ষতা বজায় রাখার প্রশ্নটিও সরকারের মনোযোগ আর্কষণ করে চলেছে। আগুনের সঙ্গে লড়াই ও উদ্ধারকার্যের জন্য ফায়ার ব্রিগেডের দক্ষতা ও সামর্থ্য উদ্দেশ্যে আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতি দেশের মধ্য থেকে এবং সেই সঙ্গে বিদেশ থেকেও সংগ্রহ করা হচ্ছে। পুরানো সরঞ্জাম বদলে বেশ কিছু নতুন অগ্নি-নির্বাপক সরঞ্জাম সংগ্রহ করা হয়েছে এবং বদলের উদ্দেশ্যে আরও কিছু সরঞ্জাম সংগ্রহ করা হচ্ছে। ফায়ার ব্রিগেডে বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করার যে কর্মসূচি রয়েছে তারই অঙ্গ হিসাবে সমগ্র ফায়ার ব্রিগেডকে বেতার-যোগাযোগ 'নেটওয়ার্ক'-এর আওতার নিয়ে আসা এবং ব্রিগেডের দক্ষতা বাড়ানোর জন্য প্রথম এবং দ্বিতীয় পর্যায়ের আওতায় ৭৮টি অগ্নি-নির্বাপণ কেন্দ্রের মধ্যে এ পর্যন্ত ৬৮টি কেন্দ্রকে বেতার যোগাযোগ 'নেটওয়ার্ক'-এর আওতায় আনা গেছে। বাকি অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলিকে তৃতীয় পর্যায়ে বেতার 'নেট-ওয়ার্ক-এর আওতায় নিয়ে আসা হবে।

রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায়, রাজ্য ফায়ার ব্রিগেডের আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগী প্রধান যন্ত্রপাতিগুলি সংগ্রহের উদ্দেশ্যে ভারত সরকারের অনুমোদনক্রমে জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশন অব ইন্ডিয়ার কাছ থেকে এ পর্যন্ত প্রায় ১৪০৬.৯৫ লক্ষ টাকা ঋণ হিসাবে পাওয়া গেছে। হাইড্রোলিক প্ল্যাটফর্ম, টার্ন টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প, অ্যামফায়ার ওয়াটার ড্রিল এবং ওয়াটার অ্যান্ড ফোম মনিটর-এর মতো বিদেশে তৈরি উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহ করা হয়েছে। ফায়ার ব্রিগেডের আধুনিকীকরণের জন্য ঋণ হিসাবে প্রাপ্ত টাকা দিয়ে ট্রেলার পাম্প, লাইটিং টেন্ডার, ইমারজেন্সি টেন্ডার, হাই প্রেশার পাম্প এবং আরও বেশি পোর্টেবল পাম্প ইত্যাদির মতো অন্যান্য যন্ত্রপাতি সংগ্রহের ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাছাড়াও ঋণ হিসাবে প্রাপ্ত টাকা থেকে ব্রিগেডের জন্য ওয়াটার টেন্ডার ফায়ার এনজিন-এর ৭২টি শ্যাসি সংগ্রহ করা হয়েছে।

১৯৮৯ সালে ফায়ার ব্রিগেড আগুন নেভানোর জন্য ৫০৮১টি সাধারণ ডাকে এবং বিশেষ ধরনের কাজের জন্য ১৮০৯টি ডাকে সাড়া দিয়েছে। এই সমস্ত ঘটনায় জড়িত সম্পত্তির মূল্য ছিল ২১০,৩৬,১৪,৩৪৩ টাকা (দুই শত দশ কোটি ছত্রিশ লক্ষ চৌদ্দ হাজার তিন শত তেতাল্লিশ টাকা)। এর মধ্যে ১৮৫,৩৭,৮০,০৭১ টাকা (একশত পঁচাশি কোটি সাঁইত্রিশ লক্ষ আশি হাজার একাত্তর টাকা) মূল্যের সম্পত্তি ফায়ার ব্রিগেড-এর দ্রুত উপস্থিতি এবং নিপুণ অগ্নি-নিয়ন্ত্রণের ফলে রক্ষা করতে পারা গেছে। এই সব ঘটনায় ৩৪২ জনের জীবনহানি ঘটেছে, কিন্তু ফায়ার ব্রিগেডের সময়োচিত কর্ম-তৎপরতায় ১৬১৪টি জীবন রক্ষা পেয়েছে। ১৯৮৯ সালের জুন মাসে ৩২এ, রাজেন্দ্র রোড, কলকাতা-৭০০০২০-তে নবনির্মিত ভবনটি ধসে পড়ার অব্যবহিত পরেই ধংস স্তূপ থেকে আটজন ব্যক্তিকে জীবন্ত অবস্থায় উদ্ধার করে ফায়ার ব্রিগেড যে চমৎকার কাজ দেখিয়েছে, এই প্রসঙ্গে তা বিশেষভাবে উল্লেখযোগ্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফায়ার ব্রিগেড যাতে সমাজের প্রতি তার দায়িত্ব পালনে আরও কার্যকর ভূকিমা নেওয়ার পক্ষে উপযুক্ত হয়ে উঠতে পারে, সেজন্য সরকারের তরফ থেকে আমরা তাকে এক উন্নততর ভিত্তিভূমিতে প্রতিষ্ঠিত করার কাজে পুরোপুরি প্রতিশ্রুতিবদ্ধ। ফায়ার ব্রিগেডকে যাতে কর্মী এবং উপকরণের অভাবে অসুবিধায় পড়তে না হয় সেজন্য তার ক্রমবর্ধমান আর্থিক চাহিদা পূরণ করতে পর্যাপ্ত সম্পদ সন্ধানের উদ্দেশ্যে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। আমি এ বিষয়ে সভার সদস্যবৃন্দের সহযোগিতা কামনা করি।

মহাশয়, এই বলে, আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

## DEMAND No. 27

**Major Head: 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)**

**Shri Syed Wahed Reza:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.56,67,56,000 be granted for expenditure under Demand No.27, Major Head: "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs.14,16,89,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Syed Wahed Reza was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

উক্ত ব্যয়-বরাদ্দের মধ্যে রাজ্য যোজনা (বাৎসরিক খাতে ৬২,৩০,০০০ (বাষট্টি লক্ষ ত্রিশ হাজার) টাকা এবং যোজনা বহির্ভূত খাতে অবশিষ্ট ৫৬,০৫,২৬,০০০ (ছাপ্পান্ন কোটি পাঁচ লক্ষ ছাব্বিশ হাজার) টাকার মধ্যে অসামরিক প্রতিরক্ষা খাতে ১৪,১৩,৬৪,০০০ (চৌদ্দ কোটি তের লক্ষ চৌষট্টি হাজার) টাকা এবং হোমগার্ড বাহিনী খাতে ১৬,২৭,০০,০০০ (ষোল কোটি সাতাশ লক্ষ) টাকা বরাদ্দ করা হয়েছে।

উক্ত ব্যয় বরাদ্দ পেশ করার সুযোগে আমি স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তরের কাজের একটি সারাংশ আপনাদের সামনে রাখছি।

১৯৬২ সালের ভারত চীন সীমান্ত বিরোধের সময় অসামরিক প্রতিরক্ষা দপ্তর সংগঠিত হয় এবং গৃহরক্ষী বাহিনীও ঐ সময় সংগঠিত হয়। স্বারাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তরের অধীনে এই দুটি সংগঠন প্রাথমিকভাবে যুদ্ধজনিত সামাজিক প্রতিরক্ষার উদ্দেশ্যে গঠিত হলেও পরবর্তীকালে সংগঠন দুটি বিভিন্ন সামাজিক ত্রাণ ও পুনর্বাসনের কাজে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে থাকে। এই সংগঠন দুটি সামাজিক বিভিন্ন কাজে সংশ্লিষ্ট থেকে সাধারণ মানুষের আস্থা ও প্রশংসা অর্জন করেছে।

সমাজের দুর্বলতম অংশ থেকে আসা এক বিপুল সংখ্যক মহিলা/পুরুষ কর্মী নিয়ে এই প্রতিরক্ষা বাহিনী গঠিত যার মূলত স্বেচ্ছসেবক হিসাবে তালিকাভুক্ত। এই সকল স্বেচ্ছাসেবকদের অসামরিক প্রতিরক্ষার কাজে বিশেষভাবে প্রশিক্ষণ দেওয়া হয়। এই সকল প্রশিক্ষণপ্রাপ্ত

স্বেচ্ছাসেবকেরা যুদ্ধ ও শান্তির সময়ে প্রাকৃতিক দুর্যোগ, দুর্ঘটনা ও অন্যান্য বিপর্যয়ে সাধারণ মানুষের সেবায় কাজ করেন। বন্যা, অগ্নি-নির্বাপণ ইত্যাদি কাজে এরা জনসাধারণের ভূয়সী প্রশংসা অর্জন করেছেন। অসামরিক প্রতিরক্ষা সংগঠন আবার বিভিন্ন শাখায় বিভক্ত যথা, ওয়াটার উইং সিভিল ডিফেন্স, মোবাইল সিভিল ইমার্জেন্সি ফোর্স কলিকাতা, পশ্চিমবঙ্গ সিভিল ইমার্জেন্সি ফোর্স, জেলা অসামরিক প্রতিরক্ষা সংগঠন ইত্যাদি। বন্যা এবং প্রাকৃতিক দুর্যোগের সময় এই সংগঠনগুলি যোগাযোগ ত্রাণসামগ্রী পৌঁছে দিতে, চিকিৎসার কাজে সাহায্য করতে এবং দুর্যোগ-কবলিত মানুষজন উদ্ধারের কাজে বিশেষ ভূমিকা পালন করেছেন এবং স্থানীয় জনসাধারণের প্রশংসা ও আস্থা অর্জনে সমর্থ হয়েছেন। গত বৎসর কলকাতায় একটি বহুতল বাড়ি ভেঙ্গে পড়ায় সেখানে উদ্ধারকাজে মোবাইল সিভিল। ইমার্জেন্সি বাহিনীর সদস্যারা এবং অসামরিক প্রতিরক্ষা বিভাগের অন্যান্য অংশের কর্মীরা যে ঝুঁকিপূর্ণ ও কৃতিত্বপূর্ণ কাজ করেছেন তা সর্বজনবিদিত রাজ্যের তথা ভারতের বৃহত্তম মেলা গঙ্গাসাগরে এই সকল সংস্থার স্বেচ্ছাসেবক বাহিনী গত কয়েক বৎসর নিয়মিতভাবে তাদের ভূমিকা পালন করে আসছেন। এই বৃহত্তম মেলা সংগঠিত করতে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ এই সংগঠনগুলির অংশগ্রহণ অনিবার্য বলে স্বীকার করেছেন এবং তাদের গুরুত্বপূর্ণ ভূমিকার জন্য স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তর গর্ব অনুভব করছে।

হোমগার্ড বাহিনী রাজ্য পুলিশের একট সহায়ক সংগঠন হিসাবে তাদের মূল্যবান ভূমিকা পালন করে চলেছেন। বিভিন্ন সামাজিক বিপর্যয়ের মধ্যেও এই বাহিনী রাজ্য পুলিশ বাহিনীর সঙ্গে নিরলস কাজ করে রাজ্য প্রশাসনকে সবল রাখতে প্রতিনিয়ত সাহায্য করে চলেছেন। গত নির্বাচনে প্রায় ১ লক্ষ অস্থায়ী অতিরিক্ত হোমগার্ড বাহিনী আইন-শৃঙ্খলা রক্ষায় নিয়োজিত হন এবং সুষ্ঠু ও শৃঙ্খলাপূর্ণ নির্বাচন সংগঠিত করার জন্য সারা দেশে পশ্চিমবাংলা যে আদর্শ স্থাপন করেছে সেই গৌরবের অংশীদার রাজ্যের হোমগার্ড বাহিনী। রাজ্যের মন্ত্রীসভার পক্ষ থেকে তাদের ধন্যবাদ জানাবার এই সুযোগ আমি গ্রহণ করছি। তাদের কর্তব্য নিষ্ঠা এবং একাগ্রতা সকলেরই দৃষ্টি আকর্ষণ করবে। রাজ্যের যানবাহন নিয়ন্ত্রণের কাজে পুলিশের সঙ্গে সঙ্গে হোমগার্ড বাহিনী তাদের যোগ্য ভূমিকা পালন করেন। মেলা, বৃহত্তম জনসভা ইত্যাদির কাজে এই বাহিনীর ভূমিকা সুবিদিত। সীমান্ত এলাকায় সীমান্তরক্ষী বাহিনীর সঙ্গে. এরাও কাঁধে কাঁধ মিলিয়ে সীমান্তরক্ষা সুনিশ্চিত করেন।

কলকাতার ৩০০ বৎসর পূর্তি উৎসবে কলকাতার গৃহরক্ষী বাহিনীর স্যোৎসাহ অংশগ্রহণ বিশেষভাবে উল্লেখযোগ্য। তাদের শৃঙ্খলাপূর্ণ কুচকাওয়াজে অংশগ্রহণ ও শান্তি-শৃঙ্খলা রক্ষায় প্রশংসনীয় ভূমিকার জন্য তারা পুরস্কৃত হয়েছেন। এ কারণে আমি গর্ব অনুভব করছি। কলকাতার ৩০০ বৎসর পূর্তিতে শহরের আইন-শৃঙ্খলা ও যানবাহন নিয়ন্ত্রণে নিয়োজিত স্বেচ্ছাসেবকদের বর্ষাতি এবং গামবুট দেওয়া হয়েছে। দায়িত্ব পালনরত অবস্থায় কোনও স্বেচ্ছাসেবকের মৃত্যু ঘটলে তার নিকটতম কোনও আত্মীয়কে কমপ্যাশনেট গ্রাউন্ডে নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছে।

গত বৎসরেও অন্যান্য বৎসরের মতন (১৯৮৯) সারা ভারত অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড বাহিনীর খেলাধূলা অনুষ্ঠান উভয় সংগঠনের সদস্যারা কৃতিত্বপূর্ণভাবে অংশগ্রহণ করেন এবং বিভিন্ন প্রতিবন্ধকতা সত্ত্বেও দুটি বিষয়ে তারা পুরস্কৃত হন। এটা অতীব গৌরবের

বিষয়। এছাড়া প্রতি জেলাতেও অসামরিক প্রতিরক্ষা স্বেচ্ছাসেবক ও হোমগার্ড বাহিনীর সদস্যদের বাৎসরিক খেলাধূলার আসর সংগঠিত হয়। এই ধরনের অনুষ্ঠান যাতে আরও বৃদ্ধি পায় সেদিকে বিভাগ দৃষ্টি রাখছে। এই সকল অনুষ্ঠান তাদের শৃঙ্খলা ও মানসিক ঔদার্য বৃদ্ধির সহায়ক।

১৯৮৯-৯০ সালে উপরোক্ত অভিযাচন খাতে ব্যয়-বরাদ্দ কিছু বৃদ্ধি পেয়েছে। তার মূল কারণ সর্বস্তরের কর্মীদের বেতন-ভাতার পুনর্বিন্যাস। নিয়মিত কর্মচারিদের বেতন পুনর্বিন্যাসের সঙ্গে সঙ্গে স্বেচ্ছাসেবক বাহিনীর সদস্যদেরও দৈনিক ভাতার পরিমান বৃদ্ধির প্রয়োজনিয়তা দেখা দেবে। এই কারণে বর্তমান আর্থিক বৎসরে ব্যয়-বরাদ্দের পরিমান বৃদ্ধি ঘটেছে।

অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড বাহিনীর জন্য যে খরচ হয় তাদের কাজের পরিমান ও গুরুত্বের বিবেচনায় তা পরিমিত বলা যায়। এই দুটি সংগঠনের কাজ আরও জনমুখী করতে সংগঠন দুটিকে ঢেলে সাজানোর প্রয়োজন এবং সমস্ত প্রতিবন্ধকতা সত্ত্বেও সেই কাজ সম্পন্ন করতে স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তর দৃঢ়প্রতিজ্ঞ। এই পুনর্গঠনের জন্য বিভাগের পক্ষ থেকে কিছু প্রস্তাব ইতিমধ্যেই বিবেচনা করা হয়েছে। স্বেচ্ছাসেবকদের আরও বেশি বেশি প্রশিক্ষণ, বিভিন্ন কাজে তাদের আধুনিক কৃৎকৌশলের সঙ্গে পরিচিত করা তাদের জীবনধারনের জন্য আরও সুযোগ-সুবিধা বৃদ্ধি ইত্যাদি বিষয়ে দৃষ্টি দিতে হবে।

মোট ব্যয়-বরাদ্দের মধ্যে নিম্নলিখিত ব্যয়-বরাদ্দগুলি সংযোজিত হয়েছেঃ

| | টাকা |
|---|---|
| ১। ট্রেনিং (যোজনা বহির্ভূত) | ৮,৪০,০০০ |
| ঐ (যোজনা—বাৎসরিক) | ৫৮,৫৫,০০০ |
| ২। ভিজিলেন্স (যোজনা বহির্ভূত) | ৯৭,৪০,০০০ |
| ৩। স্পেশাল কমিশন অব এনকোয়ারি (যোজনা বহির্ভূত) | ৪০,৬২,০০০ |
| ৪। রেন্ট কন্ট্রোল (যোজনা বহির্ভূত) | ৫৭,৭২,০০০ |
| ৫। পারচেজ অ্যান্ড মেইন্টিনেন্স অফ ট্রান্সপোর্ট (যোজনা বহির্ভূত) | ৪,৫১,৫৮,০০০ |
| ৬। গভর্নমেন্ট গেস্ট-হাউস অ্যান্ড হস্টেলস (যোজনা বহির্ভূত) | ৩,৭২,০০০ |
| ৭। ব্যুরো অব ইমিগ্রেসন (যোজনা বহির্ভূত) | ৬,৬০,০০০ |
| ৮। অ্যাডমিনিস্ট্রেশন অব সিটিজেন্স অ্যাক্ট (যোজনা বহির্ভূত) | ১৪,৫০,০০০ |
| ৯। আদার এক্সপেন্ডিচার (যোজনা বহির্ভূত) | ১৮,৮৪,০৮,০০০ |
| ঐ (যোজনা—বাৎসরকি) | ৩,৭৫,০০০ |

এই কথাগুলি বলে মাননীয় সদস্যদের নিকট উপরোক্ত অভিযাচন ক্ষেত্রে ১৯৯০-৯১ সালের ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য সমর্থন চাইছি।

## DEMAND No. 28

**Major Head : 2071—Pensions and Retirement Benefits**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs.1,49,97,94,000 be granted for expenditure under Demand No.28, Major Head : "2071—Pensions and Retirement Benefits".

(This is inclusive of a total sum of Rs.37,49,49,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 29

### Major Head : 2075—Miscellaneous General Services

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.5,92,36,000 be granted for expenditure under Demand No.29, Major Head : "2075—Miscellaneous General Services".

(This is inclusive of a total sum of Rs.1,48,09,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 30

### Major Head : 2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.15,87,41,03,000 be granted for expenditure under Demand No.30, Major Head : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art And Culture and 6202—Loans for Education, Sports, and Cutlure".

(This is inclusive of a total sum of Rs.3,96,85,25,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Kanti Biswas was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ভারতের সামগ্রিক অবস্থায় এক লক্ষণীয় পরিবর্তন সূচিত হয়েছে। আর্থ-সামাজিক-রাজনৈতিক ক্ষেত্রে ইতিমধ্যে তার প্রভাব প্রতিফলিত হয়েছে। অষ্টম যোজনার রূপরেখা সেই নিরিখে রচিত হয়েছে। যদিও এই যোজনা চূড়ান্তরূপে এখনও প্রকাশিত হয় নি-তথাপি এর কিছু শুভঙ্করী দিকের আভাস পাওয়া গেছে। ১৯৯০-৯১ আর্থিক বছর এই যোজনার প্রথম বর্ষ। জনজীবনের অধিক গুরুত্ববহনকারী বিষয়গুলি ব্যয়-বরাদ্দের ক্ষেত্রে প্রয়োজনীয় অগ্রগণ্যতা পাবে-স্বাভাবিকভাবেই তা আশা করা যায়।

দেশের অগ্রগতি তরান্বিত করতে এবং জাতীয় চরিত্র গঠনে শিক্ষার অপরিসীম গুরুত্বের কথা নতুন করে বলার অপেক্ষা রাখে না। দুর্ভাগ্যের বিষয় স্বাধীনতা লাভের পর থেকে শিক্ষা ধারাবাহিকভাবেই উপেক্ষিত হয়ে আসছে। তার অনিবার্য ফল হিসাবে বিশ্বের প্রায় অর্ধেক নিরক্ষর মানুষের বাস আমাদের ভারতবর্ষে। অর্থনৈতিক ও সামাজিক ক্ষেত্রে তার কুফল

আজ সকলেই উপলব্ধি করছেন। শিক্ষা সংবিধানের যুগ্ম তালিকায় স্থানান্তরিত হওয়ার ফলে যে প্রশাসনিক জটিলতার সৃষ্টি হয়েছে তার জন্য এবং আর্থিক প্রতিবন্ধকতার কারণে এই রাজ্যে নজীরবিহীন সাফল্য অর্জিত হওয়া সত্ত্বেও যতখানি আশা মানুষ করেছিলেন-তার কতটুকু পূরণ হয়েছে তা বিচার করার অবকাশ আছে। বিগত তিন বৎসর এক অভাবিত সংকট থাকার জন্য অন্যান্য বিভাগের ন্যায় শিক্ষা বিভাগের কাজকেও বাধার সম্মুখীন হতে হয়েছ। অষ্টম যোজনার সম্পূর্ণ চিত্র না পাওয়া সত্ত্বেও ১৯৯০-৯১ আর্থিক বৎসরে জন্য বিভিন্ন খাতে অধিক অর্থ বরাদ্দের সংস্থান করা হয়েছে। এর ফলে সর্বস্তরে অধিকতর গতির সঞ্চার হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। টাকার অঙ্কে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে পূর্বের বৎসরের তুলনায় ৫৫৯ কোটি ৬ লক্ষ ৯১ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

১। প্রাথমিক শিক্ষা

প্রাথমিক তথা প্রারম্ভিক শিক্ষার অপরিহার্যতার কথা স্মরণে রেখে ১৯৯০-৯১ সালে ৪০৬ কোটি ৩৩ লক্ষ ৫৩ হাজার টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই বরাদ্দ চলতি আর্থিক বৎসরের তুলনায় ৮৮ কোটি ৬৯ লক্ষ ২৮ হাজার টাকা অধিক। প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করার লক্ষ্যে অবিচল থেকে বিগত ১৩ বৎসর ধরে নিরলস প্রয়াস চালানো হচ্ছে। বিদ্যালয় শিক্ষকের সংখ্যা বৃদ্ধি করে একদিকে যেমন শিক্ষা প্রদানের সুযোগকে প্রসারিত করার চেষ্টা হয়েছে অন্যদিকে বিভিন্ন উৎসাহমূলক প্রকল্পের সাহায্যে সমাজের সকল স্তরের শিশুকে বিদ্যালয় প্রাঙ্গণে আকর্ষণ করারও ব্যবস্থা হয়েছে। বিদ্যালয়ের পরিবেশকে উন্নত করে শিক্ষার্থীর সাথে শিক্ষালয়ের সম্পর্ককে নিবিড় করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

(ক) গৃহনির্মাণ

প্রাথমিক বিদ্যালয় গৃহকে পর্যায়ক্রমে উন্নত করার এক সুসংবদ্ধ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। পঞ্চায়েতকে যুক্ত করে এই কাজকে আরও ব্যাপক করার ব্যবস্থা হয়েছে। স্কুল প্রতি সর্বাধিক ৭৫ হাজার টাকা করে ১০৫৫টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণ করার জন্য এই বৎসরে ৭ কোটি ৯২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। নবম অর্থ কমিশনের বরাদ্দকে ব্যবহার করে এই প্রকল্পকে সম্পূর্ণ করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ হয়েছে। কলকাতা এবং হাওড়ার বস্তি এলাকায় প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণ ও আসবাবপত্রাদি সরবরাহ করার জন্য চলতি আর্থিক বৎসরে ১ কোটি ৯০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) অপারেশন ব্ল্যাকবোর্ড

কেন্দ্রীয় সরকারের প্রকল্প 'অপারেশন ব্ল্যাকবোর্ড' এর সাহার্যে নির্দিষ্ট এলাকার প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষা প্রদীপণ ও গ্রন্থাগারের জন্য বই সরবরাহ করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। জেলা বিদ্যালয় পর্ষদকে যুক্ত করে জেলাভিত্তিক কমিটি গঠন করে এই প্রকল্পকে রূপায়িত করার ব্যবস্থা করা হয়েছে।

(গ) বিনামূল্যে পাঠ্যপুস্তক বন্টন

পঞ্চম শ্রেণী পর্যন্ত সকল পাঠ্যপুস্তক এবং ষষ্ঠ শ্রেণীর গণিতের বই রাজ্যের সকল

ছাত্র-ছাত্রীকে বিনামূল্যে সরবরাহ করা হয়। ছয়টি ভাষায় ৭৩ শীর্ষক বই সর্ব-সাকুল্যে বণ্টন করা হয়। আসাম থেকে কাগজ সংগ্রহ করা এবং বিভিন্ন ছাপাখানায় এই বিরাট সংখ্যক বই ছাপিয়ে রাজ্যের প্রতিটি বিদ্যালয়ে পৌঁছে দেওয়া এক সুকঠিন কাজ। কখনও কখনও কোনও একটি বিন্দুতে অসুবিধার সৃষ্টি হলে সমগ্র প্রক্রিয়া বিলম্বিত হয়। এর ফলে একান্ত চেষ্টা থাকা সত্ত্বেও কখনও কখনও নির্দিষ্ট সময়ে এই বই পৌঁছে দেওয়া সম্ভব হয়ে ওঠে না। চেষ্টা হচ্ছে এই ব্যবস্থাকে আরও সুচারুরূপে যাতে সম্পন্ন করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার।

**(ঘ) জলখাবার বণ্টন**

সার্বজনীন প্রাথমিক শিক্ষাকে সুনিশ্চিত করতে আমাদের মতো দরিদ্র দেশে একান্তভাবে বিনামূল্যে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের মধ্যে জলখাবার বণ্টন করা উচিত। শিশুর শরীরের পুষ্টির স্বার্থেও এর প্রয়োজনিয়তা সমধিক। জাতীয়স্তরে একটি ঐক্যমত আছে যাতে প্রাথমিক স্তরের সকল ছাত্র-ছাত্রীকে মাথাপিছু ৭০ পয়সা করে বৎসরের অন্তত ১১৪ দিন এই খাবার দেওয়া যায়। এর ফলে যে অতিরিক্ত অর্থের প্রয়োজন হবে তার সংস্থানের চেষ্টা হয়েছে। সেজন্য পরিকল্পনা খাতে ২২ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

**(ঙ) পোষাক বণ্টন**

ছাত্রীদের বিনামূল্যে বিদ্যালয়ের পোষাক সরবরাহ করার প্রকল্প এ রাজ্যের বালিকা শিক্ষার অভূতপূর্ব অগ্রগতিতে প্রভূত পরিমানে সাহায্য করেছে। সকল তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রীকে এবং অন্যান্য অংশের ছাত্রীদের ২৫ শতাংশকে বিনামূল্যে এই পোষাক দেওয়া হয়। গড়ে পোষাক প্রতি এবাবদ ২০ টাকা ব্যয় হয়। আগামী আর্থিক বৎসরে এবাবদ পরিকল্পনা খাতে ৫ কোটি ৭৫ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব আছে।

**(চ) প্রাথমিক স্তরে ক্রীড়া প্রতিযোগিতা**

প্রাথমিক স্তরে ক্রীড়া প্রতিযোগিতা এই রাজ্যে এক অভিনব প্রকল্প। অন্য কোনও রাজ্যে এই ব্যবস্থা নেই। একেবারে নিচু থেকে শুরু করে পর্যায়ক্রমে রাজ্য ভিত্তিক এই প্রতিযোগিতায় রাজ্যের বিভিন্ন প্রান্তের ছাত্র-ছাত্রীরা অংশগ্রহণ করে। সারা বৎসর ধরে যাতে ছাত্র-ছাত্রীরা অনুশীলন করতে পারে তার জন্য বিনামূল্যে সরঞ্জাম সরবরাহ করা হয়। এই সমগ্র পরিকল্পনাকে বাস্তবায়িত করতে বর্তমান বৎসরে ২০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। সর্বভারতীয় বিদ্যালয় ক্রীড়া প্রতিযোগিতায় কয়েক বৎসর ধরে এই রাজ্যের ছেলেমেয়েরা যে উত্তরোত্তর উন্নতি সাধন করে আজ শীর্ষ স্থান দখল করেছে এই প্রকল্পের অবদান সে ক্ষেত্রে বিরাট। আগামী বৎসরে এবাবদ ২৫ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব আছে।

**(ছ) শিক্ষক-শিক্ষণ**

প্রাথমিক স্তরে কোনও ছাত্র-ছাত্রীকে এক শ্রেণীতে এক বৎসরের বেশি সময় আটকে না রাখা এবং তার জন্য সারা বৎসর ধরে ধারাবাহিক মূল্যায়ন পদ্ধতির মতো বৈজ্ঞানিক ব্যবস্থা এই রাজ্যে প্রবর্তন করা হয়েছে। এই ব্যবস্থাকে ফলপ্রসূ করতে একান্তভাবে প্রয়োজন দক্ষ শিক্ষকের। সেদিকে লক্ষ্য রেখে জাতীয় শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের সহায়তায়

ব্যাপকভাবে প্রাথমিক শিক্ষকদের অভিমুখীকরণের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। নির্দিষ্ট সময়ের মধ্যে সকল প্রাথমিক শিক্ষককে এইভাবেই প্রশিক্ষিত করার কাজ চলছে।

**(জ) পাঠ্য-সূচি ও পাঠক্রমের পুনর্নবীকরণ**

রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের নেতৃত্বে সমস্ত পাঠ্যপুস্তক, পাঠ্য-সূচি এবং পাঠক্রমকে আধুনিকীকরণের কাজের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। এই কাজ সমগ্র দেশের নিকট প্রশংসিত হয়েছে। নিয়মিতভাবে এই কর্মসূচিকে চালিয়ে যাওয়ার ব্যবস্থা করা হয়েছে।

**(ঝ) নতুন প্রাথমিক শিক্ষা আইন**

রাজ্যে বিভিন্ন প্রকারের প্রাথমিক বিদ্যালয়ের সহ-অবস্থান এবং সার্বিক প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে সুষ্ঠুভাবে পরিচালিত করার জন্য কোনও স্বশাসিত সংস্থার অভাব প্রতি পদে পদে অনুভব করা হচ্ছে। এই অবস্থা নিরসনের জন্য প্রাথমিক শিক্ষা আইন রচনা করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় আদালতের উপর্যুপরি নিষেধাজ্ঞার জন্য এই বিধিবদ্ধ আইনকে কার্যকর করা সম্ভব হয়নি। আশা করা যায় কিছু দিনের মধ্যে এই সমস্যার সমাধান হয়ে যাবে। এই অসুবিধা থাকার জন্য জেলা বিদ্যালয় পর্ষদগুলিকেও গণতান্ত্রিক পদ্ধতিতে পুনর্গঠিত করা যাচ্ছে না।

**২। রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ**

জাতীয় শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের সাথে সঙ্গতি রেখে এখানে রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ গঠিত হয়। প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্তরের শিক্ষার বিভিন্ন গবেষণামূলক কাজে পরিষদ সারা দেশের কাছে এক অনন্যসাধারণ নজীর স্থাপন করতে সক্ষম হয়েছে। আগামী দিনে পরিষদের উপর আধিক দায়িত্ব অর্পিত হওয়ার সম্ভাবনা থাকায় এর উপরি কাঠামোকে শক্তিশালী করার পরিকল্পনা আছে।

**৩। মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষা**

বামফ্রন্ট সরকারের আমলে বিগত ১৩ বৎসরে শিক্ষার যে অভাবনীয় অগ্রগতি হয়েছে তার বাস্তব প্রতিফলন রাজ্যের মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষার উপর যথার্থভাবেই ঘটেছে। দ্রুত বর্ধমান ছাত্র-ছাত্রীদের স্থান করে দেওয়ার জন্য বিদ্যালয়ের সুযোগকে বহুল পরিমানে সম্প্রসারিত করা হয়েছে। বিদ্যালয়ের পঠন-পাঠনের মানকে আরও উন্নত করতে সকল মাধ্যমিক শিক্ষককে অভিমুখীকরণের কার্যসূচির অধীনে আনা হয়েছ। বর্তমান শিক্ষা-বর্ষে এক পর্যায়ের কাজ শেষ হয়েছে। অভিমুখীকরণের এই প্রক্রিয়া ধারাবাহিকভাবে চলতে থাকবে। কলকাতা এবং হাওড়ার যেসকল মাধ্যমিক বিদ্যালয়ে বস্তি এলাকার যথেষ্ট সংখ্যক ছাত্র-ছাত্রী অধ্যায়ন করে সেই সকল বিদ্যালয়ের গৃহনির্মাণ বা সংস্কার এবং আসবাবপত্র ক্রয়ের জন্য বর্তমান আর্থিক বৎসরে ৩ কোটি ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। রাজ্যের অন্যান্য মাধ্যমিক বিদ্যালয়-গৃহের উন্নতির জন্য আগামী আর্থিক বৎসরে সাধ্যমতো ব্যবস্থা গ্রহণের জন্য প্রস্তাব দেওয়া হয়েছে। মাধ্যমিক শিক্ষার বিভিন্ন জটিলতা দূরীভূত করতে একটি আইন রচনা করার কথাও ভাবা হচ্ছে। স্বনিযুক্তি কিম্বা বেতনভিত্তিক নিযুক্তির অবকাশকে আরও

প্রসারিত করার জন্য মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক স্তরে বৃত্তিমূলক শিক্ষাকে পুনর্গঠিত করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। তার জন্য পরিকল্পনা খাতে অতিরিক্ত ৩ কোটি টাকা আগামী বৎসরের জন্য ব্যয় করার প্রস্তাব করা হয়েছে।

মাধ্যমিক স্তরে শিক্ষা বাবদ বর্তমান বৎসরে বরাদ্দ ছিল ৩৬৫ কোটি ৫৯ লক্ষ ৬২ হাজার টাকা তাকে বৃদ্ধি করে আগামী আর্থিক বৎসর ৪৩০ কোটি ১০ লক্ষ ৬১ হাজার টাকা করার প্রস্তাব করছি।

**৪। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ ও উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ**

রাজ্যের মাধ্যমিক শিক্ষা পরিচালনার মূল দায়িত্ব মাধ্যমিক শিক্ষা পর্ষদের উপর ন্যস্ত। পর্ষদের সংখ্যাগরিষ্ঠ সদস্য নির্বাচিত প্রতিনিধি। দেশের অন্য কোথাও এই গণতান্ত্রিক পরিচালন ব্যবস্থা নেই। পর্ষদের উপর অর্পিত দায়িত্ব যাতে সঠিকভাবে পালিত হয় তার জন্য প্রশাসনকে বিকেন্দ্রীকরণের দিকে লক্ষ্য দেওয়া হয়েছে। পর্ষদকে মঞ্জুর করা সরকারি অনুদান বর্তমান বৎসরে আছে ১ কোটি টাকা আগামী আর্থিক বৎসরে তা বৃদ্ধি করে ২ কোটি ৭৫ লক্ষ টাকা করার প্রস্তাব করা হয়েছে।

উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের উপর এই স্তরের শিক্ষা পরিচালনার যাবতীয় দায়িত্ব দেওয়া আছে। ছাত্র-ছাত্রীর সংখ্যা দ্রুত হারে বৃদ্ধি পাওয়ার ফলে সংসদের কাজকর্মকেও বিকেন্দ্রীকরণের প্রয়োজনিয়তা দেখা দিয়েছে এবং এর প্রশাসনিক কাঠামোকে শক্তিশালী করার আবশ্যকিয়তা অনুভূত হয়েছে। সেদিকে লক্ষ্য রেখে সংসদের জন্য বরাদ্দ রাজ্য সরকারের অনুদান চলতি বৎসরের ৭৫ লক্ষ টাকা থেকে বৃদ্ধি করে আগামী আর্থিক বৎসরের জন্য ১ কোটি ৯০ লক্ষ টাকা করার প্রস্তাব করা হয়েছে।

**৫। শারীর শিক্ষা**

বিদ্যালয় স্তরে শারীর শিক্ষার উপর যথোচিত গুরুত্ব আরোপ করা হয়েছে। এর পরিণতিতে সর্বভারতীয় বিদ্যালয় ক্রীড়া প্রতিযোগিতায় সামগ্রিক ক্ষেত্রে এই রাজ্যের স্থান শীর্ষ দেশে।

**৬। সংস্কৃত শিক্ষা**

রাজ্যের সংস্কৃত শিক্ষা পরিষদ টোল-চতুষ্পাঠীর পরীক্ষা ব্যবস্থা যোগ্যতার সাথে পরিচালিত করছে। এই শিক্ষা ব্যবস্থাকে সুসংবদ্ধ করার কথা চিন্তা করা হচ্ছে।

**৭। নিম্ন কারিগরী বিদ্যালয়**

নিম্ন কারিগরী বিদ্যালয়ের পাঠক্রম বাস্তবানুগ এবং আধুনিক না হওয়ার জন্য ছাত্র-ছাত্রীদের এই শিক্ষালয়ে আসার আকর্ষণ ক্রমান্বয়ে হ্রাস পাচ্ছিল। সেজন্য শ্রমবিভাগের সাথে আলোচনা করে তাদের সাহায্যে জাতীয় কারিগরী শিক্ষা পরিষদের অধীনে এই শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে আনয়ন করে এর কার্যকারিতা অর্থবহ করে তোলার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। কিছুদিনের মধ্যে এর একটি স্থায়ী সমাধান হবে বলে আশা করা যায়।

**৮। শিক্ষক-শিক্ষাকর্মীদের বেতনদান ও অবসরকালীন সুযোগ-সুবিধা**

বেসরকারি বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের মাসিক বেতনদানের সম্পূর্ণ দায়িত্ব বামফ্রন্ট সরকার গ্রহণ করে, কিন্তু প্রক্রিয়াগত পদ্ধতির জন্য বৎসরের কোনও কোনও মাসে এই বেতন পেতে কিছুদিন বিলম্ব ঘটে। প্রতি মাসের নির্দিষ্ট দিনে এই বেতন নিশ্চিতভাবে যাতে শিক্ষক-শিক্ষাকর্মীদের হাতে পৌঁছায় তার জন্য কি পদ্ধতি গ্রহণ করা যায় সেই বিষয় ভাবনা চিন্তা হচ্ছে। তৃতীয় বেতন কমিশনের সুপারিশ থেকেও অধিক আর্থিক সুযোগ শিক্ষক-শিক্ষাকর্মীদের জন্য মঞ্জুর করার ফলে এখন প্রকৃতপক্ষে রাজ্য সরকারি কর্মচারীদের ন্যায় তারা সমান সুযোগ পাবেন। অবসরকালীন সুযোগের মধ্যেও সমতা আনা হয়েছে।

অবসরগ্রহণ করার পর দ্রুত পেনশনাদি প্রদানের জন্য কতকগুলি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। জেলায় জেলায় পেনশন শিবির খুলে এই কাজকে দ্রুত নিষ্পত্তি করার উদ্যোগ নেওয়া হয়েছে। বর্তমান সময় পর্যন্ত প্রাথমিক ও মাধ্যমিক স্তরে যথাক্রমে ৬৫৬৮ এবং ২৩৬৬ জন চূড়ান্ত পেনশন আদেশ পেয়েছেন। যে আবেদন পত্রগুলি বিদ্যালয়ে পড়ে আছে সেগুলিও যাতে সরকারি দপ্তরে আসে তার জন্যও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৯। **লোক বিদ্যা কেন্দ্র**

লোক-বিদ্যা কেন্দ্র শীর্ষক একটি স্বশাসিত সংস্থা এই বিভাগের অধীনে স্থাপন করা হয়েছে। সাধারণ মানুষের ব্যবহার্য ভাষা এবং জ্ঞান ও অভিজ্ঞতাকে কেন্দ্র করে গবেষণা করা এর অন্যতম প্রধান উদ্দেশ্য। সেই সাথে অধীত বিদ্যা ও লোকায়ত বিদ্যার এক যুক্তিসঙ্গত সমন্বয় সাধনের জন্য এই সংস্থার কাজ পরিচালিত হবে।

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের সমস্ত বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠনের অনুকূল পরিবেশ বজায় রাখতে দৃঢ়প্রতিজ্ঞ। বিশ্ববিদ্যালয়গুলিতে ইতিমধ্যেই অধিবিদ্যা বর্ষপুঞ্জী নির্ধারণের ব্যাপারেও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সরকারি সাহায্যপ্রাপ্ত বিশ্ববিদ্যালয়গুলিকে গৃহনির্মাণ, পুস্তক, পত্রপত্রিকা, যন্ত্রপাতি, আসবাব ইত্যাদি ক্রয়ের জন্য অনুদান দেওয়া হয়েছে। অধিকাংশ বিশ্ববিদ্যালয়ে বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার ক্ষেত্রে নতুন দিগন্ত উন্মোচনের ব্যাপারে জোর দেওয়া হয়েছে। লবণহ্রদ অঞ্চলে অবস্থিত বাস্তু মহাবিদ্যালয়টিকে তার দ্বিতীয় বিদ্যাভবন অর্থাৎ যাদবপুর বিশ্ববিদ্যালয়ে স্থানান্তরিত করবার প্রস্তাব করা হয়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ে অবশ্য ইতিমধ্যেই ১৯৮৯-৯০-র শিক্ষাবর্ষ থেকে বস্তুবিদ্যা ও প্রযুক্তিবিদ্যার ওপর তিনটি নতুন ডিগ্রি পাঠক্রম চালু করা হয়েছে। আগামী বছরগুলিতে বিশ্ববিদ্যালয়গুলিকে পূর্বিতার ভিত্তিতে তাদের উন্নয়নমূলক প্রকল্পগুলিকে বেছে নিতে হবে এবং যেসমস্ত বিষয়গুলিতে জোর দিতে হবে যেগুলি হল—ছাত্রাবাস নির্মাণ, বিদ্যাভবনের রক্ষণাবেক্ষণ, গবেষণাগারের নির্মাণ ও আধুনিকীকরণ এবং গ্রন্থাগারের স্তরোন্নয়ন ইত্যাদি। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের দ্বিতীয় বিদ্যাভবনের উন্নয়নের প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া হবে।

বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়টিকে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কেন্দ্রীয় সাহায্য লাভের যোগ্য বলে ঘোষণা করেছেন। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন দ্বারা সাহায্যমূলক অর্থও দান করা হচ্ছে।

নতুন সরকারের দায়িত্বভার গ্রহণের পর বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের সভাপতি

কলকাতায় আসেন এবং রাজ্য সরকারের সঙ্গে এই সমস্যা নিয়ে আলোচনা করেন এবং শেষ পর্যন্ত আমাদের প্রস্তাব গ্রহণ করে যেটি বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের নিকট বিগত আট বছর ধরে স্থগিত ছিল। অবশ্য বিশ্ববিদ্যালয়ের উন্নয়নমূলক প্রস্তাবগুলি রূপায়ণে রাজ্য সরকার উদারভাবে অর্থ মঞ্জুর করে যাচ্ছেন। বিশ্ববিদ্যালয়টি গত শিক্ষাবর্ষে ছটি নতুন বিষয়ে স্নাতকোত্তর পাঠক্রম চালু করেছে যাতে বিশ্ববিদ্যালয়-সম্বন্ধযুক্ত মহাবিদ্যালয়গুলির কৃতী সাম্মানিক ছাত্র-ছাত্রীরা ভর্তির সুবিধা পেতে পারে। বিশ্ববিদ্যালয়ের চারটি নতুন স্নাতকোত্তর বিভাগ খোলার প্রস্তাবটিও রাজ্য সরকার ভেবে দেখছেন।

**সরকারি মহাবিদ্যালয়**

১৯৮৯-৯০-এর শিক্ষাবর্ষে পরিমানগত প্রসারণের থেকেও বর্তমান মহাবিদ্যালয়গুলির গুণগত উন্নতিসাধনের উপর জোর দেওয়া হয়েছে এবং সেইকাজে সম্ভাব্য ক্ষেত্রে অপ্রচলিত এবং ক্রমবর্ধমান বিষয়গুলির প্রচলনের ওপর জোর দেওয়া হয়েছে। বিগত বছরগুলিতে প্রবর্তিত প্রথাগুলির ধারাবাহিকতা রক্ষা করে এই বছরটি গঠনমূলক কার্যসূচির ওপর বিশেষ প্রাধান্য দিয়েছে। প্রেসিডেন্সি কলেজে ভূতত্ত্ব ও অর্থনীতির নতুন বিদ্যাভবন নির্মাণের কাজ দ্রুত অগ্রসর হচ্ছে এবং ইডেন হিন্দু ছাত্রবাসের পূর্ণাঙ্গ নবীকরণ ও সম্প্রসারণের কাজও এখন মধ্যপথে। অন্যান্য সরকারি মহাবিদ্যালয়েও ঐ একই ধরনের অগ্রগতি হয়েছে। প্রেসিডেন্সি ও মৌলানা আজাদ মহাবিদ্যালয়ে সমাজতত্ত্ব (সাধারণ ও সাম্মানিক) চালু করা হয়েছে এবং লেডি ব্রাবোর্ন মহাবিদ্যালয়ে যন্ত্র-গণকবিজ্ঞানও চালু করা হয়েছে। কোচবিহারের এ বি এন সীল মহাবিদ্যালয়ে উদ্ভিদবিদ্যা ও ভূতত্ত্বের সাম্মানিক শিক্ষাক্রম চালু হবার ফলে ঐ এলাকার বহুদিনের একটি চাহিদার বাস্তব রূপায়ণ হল।

ঝাড়গ্রাম, কোচবিহার ইত্যাদি প্রত্যন্ত এলাকার মহাবিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের মারফত আমাদের কাছে খবর পৌঁছেছে যে সমস্ত মহাবিদ্যালয়ে কিছু বিষয়ের অধ্যক্ষ ও অধ্যাপকদের অভাবের দরুন নিয়মিতভাবে ক্লাশ নেওয়া হচ্ছে না। সম্প্রতি নিম্নলিখিত মহাবিদ্যালয়গুলিতে অধ্যক্ষ নিয়োগ করা হয়েছে যথা এ. বি. এল. সীল মহাবিদ্যালয়, কোচবিহার, বারাসাত সরকারি মহাবিদ্যালয়, লবণহ্রদ সরকারি মহাবিদ্যালয়, চন্দননগর সরকারি মহাবিদ্যালয় এবং ঝাড়গ্রাম রাজ মহাবিদ্যালয়। শূন্য পদগুলিতে কৃত্য নিয়োগাধিকার মারফত অধ্যাপক নিয়োগের ব্যাপারে ইতিমধ্যেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সরকারি মহাবিদ্যালয়গুলিতে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কর্তৃক প্রবর্তিত নতুন বেতন হার ১-১-১৯৮৬ তারিখ থেকে কার্যকর হয়েছে। অত্যন্ত তৎপরতার সঙ্গে বাছাইয়ের কাজ সম্পূর্ণ হয়েছে এবং নতুন বেতনহার অনুযায়ী বেতনক্রম স্থির করার কাজ আগামী আর্থিক বছরের মধ্যেই প্রায় সম্পূর্ণ হয়ে যাবে।

**বেসরকারি মহাবিদ্যালয়**

বেসরকারি মহাবিদ্যালয়ের ক্ষেত্রে গুণগত উৎকর্ষতার ব্যাপারে জোর দেওয়া হয়েছে। চলতি বছরে কোনও নতুন মহাবিদ্যালয় স্থাপিত হয়নি কিন্তু বিভিন্ন মহাবিদ্যালয়ে ১৭টি (সতেরোটি) বিষয় চালু করা হয়েছে যেমন পরিসংখ্যাতত্ত্ব, সমাজতত্ত্ব এবং নৃতত্ত্ব। বেসরকারি মহাবিদ্যালয়ে উন্নয়নমূলক প্রকল্পের জন্য আর্থিক অনুমোদন দেওয়া হয়েছে। কোনও কোনও ক্ষেত্রে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের তরফ থেকে যৌথ অনুদান আশা করা গেছে বেসরকারি

মহাবিদ্যালয়গুলিতে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের নির্ধারিত নতুন বেতনহার ১-১-১৯৮৬ তারিখ থেকে কার্যকর হয়েছে। বেতনহার ধার্য করার জন্য বাছাই-এর কাজ এবং শিক্ষাগত মানের অগ্রগতির কাজ অধিকাংশ মহাবিদ্যালয়েই সম্পূর্ণ হয়ে গেছে।

বিভিন্ন বেসরকারি মহাবিদ্যালয়ে পুস্তক, সরঞ্জাম ও আসবাব ক্রয়ের জন্য অনুদান দেওয়া হয়েছে।

**শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয়**

চলতি শিক্ষানীতিতে শিক্ষক-শিক্ষণের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। এ বিষয়ে এ বছরের সবচেয়ে উল্লেখযোগ্য পদক্ষেপ হল বর্ধমানে সরকারি মহাবিদ্যালয়ের নতুন ভবনের ভিত্তিপ্রস্তর স্থাপন। পশ্চিমবঙ্গের সমস্ত বিশ্ববিদ্যালয়গুলির জন্য একটি সমানুপাতিক পাঠ্যসূচি তৈরির কাজও দ্রুত অগ্রসর হচ্ছে এবং সেটি চলতি আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

**কারিগরী-শিক্ষা**

**ডিগ্রী-স্তর ঃ**

১। এ আই সি টি ই এবং রাজ্য সরকার দ্বারা লবণহ্রদে একটি নতুন সরকারি বাস্তু মহাবিদ্যালয় নির্মাণের অনুমোদন করা হয়েছে। এই মহাবিদ্যালয় নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ করা হয়েছে এবং মহাবিদ্যালয়টি এখন প্রস্তুতির পথে। ভবনের একটি অংশে বর্তমান শিক্ষা-বর্ষ থেকেই (১৯৮৯-৯০) কয়েকটি শিক্ষাক্রম চালু করা গেছে।

২। হাওড়া বি ই মহাবিদ্যালয়ের গবেষণার ও কারখানার যন্ত্রপাতির অধুনিকীকরণের জন্য এবং জলসরবরাহ ব্যবস্থার নবীকরণের জন্য রাজ্য সরকারের তরফ থেকে পর্যাপ্ত পরিমানে অর্থ-বরাদ্দ করা হয়েছে। একইভাবে যাদবপুর সরকারি বাস্তু মহাবিদ্যালয়ের আধুনিকীকরণের জন্যও অর্থ-বরাদ্দ করা হয়েছে।

৩। বি ই মহাবিদ্যালয়ের এম সি এ পাঠক্রমটি পুরোদমে চালু হয়েছে এবং এই পাঠক্রম চালাবার যাবতীয় পরিকাঠামো অনুমোদিত হয়েছে।

৪। জলপাইগুড়ি সরকারি বাস্তু মহাবিদ্যালয়ে একটি ছাত্রীদের আবাসন নির্মাণের প্রয়োজনীয় অনুমোদন দেওয়া হয়েছে।

৫। প্রযুক্তি মহাবিদ্যালয়গুলিতে গবেষণাগার ও কারখানার যন্ত্রপাতির আধুনিকীকরণের ব্যাপারে প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ করা হয়েছে। ইউ এন ডি পি-র সহযোগিতায় চর্ম-প্রযুক্তি মহাবিদ্যালয়ের জন্য একটি নতুন ব্লকনির্মাণের জন্য প্রশাসনিক অনুমতি এবং প্রয়োজনীয় আর্থিক অনুমোদন দেওয়া হয়েছে। দুবছরের একটি অগ্রসর প্রযুক্তিবিদ্যার পাঠক্রম মানবশক্তি উন্নতিকল্পে চর্মপ্রযুক্তি মহাবিদ্যালয়ের জন্য গৃহীত হয়েছে।

**ডিপ্লোমা স্তর**

(১) রাজ্যের পলিটেকনিকগুলির গবেষণাগার ও কারখানার যন্ত্রপাতি আধুনিকীকরণের জন্য উদারভাবে অর্থ মঞ্জুর করা হয়েছে।

(২) কলকাতার উইমেনস্ পলিটেকনিক-এর জন্য একটি ছাত্রী-আবাসন নির্মাণের কাজটি অনুমোদিত হয়েছে এবং নির্মাণকার্য চলছে।

(৩) আগামী শিক্ষাবর্ষ অর্থাৎ ১৯৯০-৯১ থেকে কন্টাই-য়ে নতুন পলিটেকনিকে পাঠক্রম চালু করবার জন্য প্রস্তুতি নেওয়া হয়েছে।

(৪) যানবাহন সংক্রান্ত বাস্তুবিদ্যার একটি নতুন শিক্ষাক্রম পরবর্তী শিক্ষাবর্ষ থেকে রায়গঞ্জ পলিটেকনিকে চালু করার জন্য অনুমোদিত হয়েছে। রায়গঞ্জ পলিটেকনিকে একটি ছাত্রাবাস নির্মাণের জন্য অনুমোদিত হয়েছে এবং পাঠ্যসূচি আরম্ভের জন্য আর্থিক অনুদান দেওয়া হচ্ছে।

(৫) বহু পলিটেকনিকে যন্ত্রগণক-বিদ্যায় ছাত্রদের প্রশিক্ষণ দেবার জন্য যন্ত্রগণক সরবরাহ করা হয়েছে।

### শারীরশিক্ষা মহাবিদ্যালয়

চলতি বছরে এই বিভাগের কাজকর্মের ক্ষেত্রে প্রচুর উন্নতি দেখা গেছে। সরকারি ও বেসরকারি মহাবিদ্যালয়গুলির প্রতি খেলাধূলার সরঞ্জাম ক্রয়ের জন্য আর্থিক অনুমোদন দেওয়া হয়েছে এবং সরকারি ও বেসরকারি শারীরশিক্ষা মহাবিদ্যালয়গুলিতে শারীরশিক্ষা বিষয়ক যন্ত্রপাতি ক্রয়ের জন্যও বিশেষভাবে আর্থিক অনুমোদন করা হয়েছে। এই প্রথম এই বিভাগের শারীরশিক্ষা শাখার পক্ষ থেকে ছাত্র-ছাত্রীদের জন্য একটি আন্তঃমহাবিদ্যালয় ক্রীড়াবিদ-সম্মেলনের ব্যবস্থা করা হচ্ছে। এছাড়াও, পশ্চিমবঙ্গের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে শারীরশিক্ষা বিষয়ক পাঠ্যসূচির আধুনিকীকরণের জন্য রাজ্য স্তরের একটি কমিটি গঠন করা হয়েছে।

### রবীন্দ্র রচনাবলী এবং সাহিত্য পুরস্কার

এ পর্যন্ত রবীন্দ্র রচনাবলীর দশটি খণ্ড প্রকাশিত হয়েছে। ১৯৯০ সালে বাকি খণ্ডগুলি প্রকাশ করবার জন্য সর্বতোভাবে প্রচেষ্টা চালানো হচ্ছে। আগের বছরগুলির মতো এবছরেও রবীন্দ্র স্মৃতি পুরস্কার, বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার এবং বঙ্কিম স্মৃতি পুরস্কার দেওয়া হবে।

### নেতাজি এশীয় গবেষণা ইনস্টিটিউট

এই প্রতিষ্ঠানটি মূলত গবেষণামূলক প্রকল্পগুলির সঙ্গে যুক্ত। প্রকল্পগুলির প্রতিবেদন প্রবন্ধাকারে প্রকাশিত হচ্ছে। এই প্রতিষ্ঠানটি অন্যান্য গবেষক সংস্থা এবং রাজ্য বিশ্ববিদ্যালয়গুলির সঙ্গে যোগাযোগ রেখে চলছে।

### পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ

বিশ্ববিদ্যালয় এবং স্নাতক স্তরের ছাত্রগণকে মাতৃভাষার মাধ্যমে অধ্যয়নের সুযোগ করে দেবার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ বিভিন্ন বিষয়ে বাংলা পুস্তক প্রকাশনার কাজ চালিয়ে যাচ্ছে। এ জাতীয় পুস্তক সাধারণত না-লাভ না-ক্ষতির ভিত্তিতে বাজারে বিক্রয় হয়। অবস্থা বিশেষে উচ্চমূল্যের প্রকাশনাগুলি ছাত্রসাধারণের সুবিধার্থে ভরতুকি দিয়ে স্বল্পমূল্যে বিক্রয় করা হয়।

১৯৯০-৯১ সালের নুতন পরিকল্পনার শুরুতে উচ্চশিক্ষানীতি অনুযায়ী সরকারি ও বেসরকারি মহাবিদ্যালয়গুলিতে উচ্চশিক্ষাক্ষেত্রে একটি পরিকল্পনা ভিত্তিক উন্নয়ন সাধিত হবে। অধ্যাপনা এবং অধ্যয়ণের ক্ষেত্রে গুণগত উৎকর্ষতা লাভের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো তৈরির ক্ষেত্রে অতিরিক্ত সুযোগ-সুবিধার সৃষ্টি করা হবে।

**সাহিত্যিক প্রমুখ ব্যক্তিগণের পেনসনদান**

কৃতী শিল্পী, সাহিত্যিক ও সংস্কৃতিবিদ্‌গণের মধ্যে যাদের বয়স ৫৮ বছরের বেশি এবং যাদের জীবিকার উপযুক্ত সংস্থান নেই, সেই সমস্ত ব্যক্তিদের ন্যূনতম ২৫০ টাকা করে মাসিক পেনসন নিয়মিতভাবে দেওয়া হচ্ছে।

**সরকারি দলিল পত্রাদির সংরক্ষণাগার**

মহাকরণে এবং ৬নং ভবানী দত্ত লেনে রাজ্য সংরক্ষণাগারের অফিস আছে। পুরানো নথিপত্র এখানে সংরক্ষণ করা হয়। বিভাগের এই শাখাটিকে বিজ্ঞানসম্মতভাবে আধুনিকীকরণ করার প্রস্তাবটি কার্যকর করে তোলার জন্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। স্থানাভাবে এই শাখাটিকে দলিল সংরক্ষণ ও নথিপত্রের রক্ষণাবেক্ষণের কাজ বিশেষভাবে ব্যাহত হচ্ছে বলে এই শাখাটির একটি নিজস্ব ভবন নির্মাণের ব্যাপারে অনুমতি সিদ্ধান্ত নেওয়া হয়েছে। নুতন ভবনের ভিত্তিপ্রস্তর ইতিমধ্যেই স্থাপিত হয়েছে।

**জনশিক্ষা প্রসার বিভাগ**

শিক্ষা, বিশেষ ভাবে দরিদ্র ও অনগ্রসর শ্রেণীর জন্য শিক্ষা, যারা নিজেদের প্রাতিষ্ঠানিক শিক্ষাব্যবস্থার সঙ্গে যুক্ত করতে সক্ষম নন, সেই জাতীয় শিক্ষাই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে। এই লক্ষ্যকে সামনে রেখেই জনশিক্ষা সম্প্রসারণ মানে একটি নতুন বিভাগ মন্ত্রীপরিষদের একজন পূর্ণ মন্ত্রীর নেতৃত্বে গঠিত হয়েছে যাতে নিম্নলিখিত বিষয়গুলির উপর বিশেষ লক্ষ্য দেওয়া যেতে পারেঃ

বসস্ক শিক্ষা

প্রথা-বহির্ভূত শিক্ষা

শিক্ষণোত্তর/সাক্ষরোত্তর শিক্ষা

অনাথ শিশুদের শিক্ষা

শারীরিক প্রতিবন্ধী শিশুদের শিক্ষা

গ্রন্থাগার কৃত্যক

এইসমস্ত প্রকল্পের মাধ্যমে যে প্রয়াস চালানো হবে তা সমাজের দরিদ্র ও অনগ্রসর শ্রেণীর প্রতি কল্যাণকর হবে বলে আশা করা যায়। চলতি বছর যেহেতু আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষ হিসাবে পালিত হচ্ছে সেকারণে এই বিভাগ নিরক্ষরতা দূরীকরণের কাজটিকে স্বশাসিত সংস্থাসমূহ এবং স্বেচ্ছাসেবী ও গণমাধ্যম প্রতিষ্ঠানগুলির সাহায্যে বিশেষ প্রাধান্য দিয়ে চালিয়ে যাচ্ছেন।

**পর্যালোচনা**

একথা ঠিক যে বামফ্রন্ট সরকারের শাসনের পূর্বেও বয়স্ক শিক্ষা প্রকল্পসমূহ ছিল—অর্থাৎ ১৯৭৭ সালের আগে—এবং তা ছিল নিরক্ষরতা দূরীকরণের উদ্দেশ্যে। কিন্তু ৬০ থেকে ৭০ শতাংশ মানুষকে সাক্ষর করার সফল ও সাহসিক প্রয়াসের তুলনায় সে সমস্ত প্রকল্প সংখ্যায় ছিল নিতান্ত অপ্রতুল।

রাজ্য গণশিক্ষা সম্প্রসারণ পর্ষদের সিদ্ধান্ত অনুসারে বর্তমান পদ্ধতির একটি পুঙ্খানুপুঙ্খ চিত্র পাবার জন্য একটি পর্যালোচনা সমিতি গড়ে তোলা হয়।

বর্তমান এ গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলি পর্যলোচনা করার পর নিম্নলিখিত অভাব/অসঙ্গতিগুলি প্রত্যাভিজ্ঞাত হয়ঃ

(ক) গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্পগুলির দোষযুক্ত পরিপালন কৌশল—যেগুলি শিক্ষার্থীদের বাড়িতে না হয়ে প্রকল্প কার্যালয়ে শুরু হয়েছিল।

(খ) ভারত সরকার দ্বারা নির্দিষ্ট ছক যেটি পরবর্তী স্তরে নিরক্ষরদের দ্বারা বিজ্ঞানসম্মতভাবে এবং যথাযথ উদ্দেশ্যমূলকভাবে পরিমাপ করা হয় নি, সেই প্রকল্পের ছকটি রাজ্য সরকার দ্বারা গৃহীত হয়েছিল।

(গ) প্রকল্প চালানোর ভার ছিল দুই দল কর্মীদের হাতে ; একদল যথাযথভাবে বেতনভোগী ছিলেন এবং অপর দল ছিলেন স্বেচ্ছাসেবী—যারা স্বল্প মানদেয় পেতেন. স্বেচ্ছাসেবীদের মধ্যে অসন্তোষ দেখা দেয় যার ফলে মামলা এবং সেজন্য শেষ পর্যন্ত কিছু কিছু এলাকায় কর্মসূচি ব্যাহত হয়ে পড়ে।

(ঘ) পঞ্চায়েত সংস্থার ভূমিকাও ছিল খুব অপ্রতুল।

(ঙ) পঠন-পাঠনের অনুকূল পরিবেশও যথেষ্ট পরিমানে সৃষ্টি করা হয় নি।

(চ) প্রাথমিক এবং সাক্ষরতা উত্তর পাঠ্যসূচি/সাহিত্য যথেষ্ট পরিমানে গড়ে ওঠে নি।

(ছ) সঠিক প্রচার এবং উৎসাহিত করার কাজে যথেষ্ট আর্থিক সংস্থান ছিল না।

**ব্যবস্থামূলক কার্যক্রম**

উল্লিখিত অভাব ও অসঙ্গতি কাটিয়ে ওঠার জন্য অন্যান্য কার্যক্রমের সঙ্গে সঙ্গে নিম্মলিখিত ব্যবস্থামূলক পরিকল্পনা গড়ে তোলা হয়েছেঃ

**(ক) গণমাধ্যম এবং পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির সঙ্গে ফলপ্রসু যোগাযোগ স্থাপন**

সমস্ত স্তরের আরও কার্যকর সমিতি গঠন করে এই কার্যক্রমের একটি পুঙ্খানুপুঙ্খ পুনর্নবীকরণ করা হোল। জেলা বয়স্ক শিক্ষা পর্ষদগুলির স্থানে প্রতি জেলা পরিষদের সভাপতির নেতৃত্বে গণশিক্ষা প্রসারণের জেলা উপদেষ্টা সমিতি গঠন করা হোল। প্রতি ব্লক ও গ্রাম পঞ্চায়েত যাথক্রমে সভাপতি ও গ্রাম পঞ্চায়েত প্রধানের নেতৃত্বে সমিতি গঠিত হোল। গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্প স্তরের তত্ত্বাবধায়ক সমিতি গঠিত হোল এবং তাতে গণমাধ্যম প্রতিষ্ঠান এবং পঞ্চায়েত থেকে আরও প্রতিনিধিরা নিযুক্ত হলেন। কেন্দ্রস্তরের সমিতিগুলির

বয়স্ক ও প্রথা-বহির্ভূত শিক্ষা কর্মসূচিতে স্থানীয় লোকেরা অংশ নিচ্ছেন কিনা তা দেখবার জন্য গঠন করা হোল। জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি এবং সংশ্লিষ্ট আধিকারিকরা ছাড়াও উল্লিখিত প্রত্যেকটি সমিতিতে যথেষ্ট পরিমানে স্থানীয় গণমাধ্যমের প্রতিনিধি বর্তমান।

**(খ) পঞ্চায়েতের মাধ্যমে বয়স্ক-শিক্ষা**

পঞ্চায়েতের মাধ্যমে নির্বাচিত হবার জন্য ২০টি নির্বাচিত সি ডি ব্লকের প্রত্যেকটিতে একটি কর্মকেন্দ্রিক বয়স্ক-শিক্ষা প্রকল্প রূপায়িত হয়েছে। ১৫ থেকে ৩৫ বয়সের মধ্যে ২৪,০০০ নিরক্ষর মানুষকে ২ বছরের মধ্যে ঐ ২০টি ব্লকের প্রত্যেকটিতে সাক্ষর করে তোলা হবে এবং সে ব্যাপারে সাহায্য করবেন স্বেচ্ছাসেবীরা এবং তাদের প্রত্যেককে ৫০ টাকা (প্রতি সাক্ষরযোগ্য ব্যক্তি হবে।) মানদেয় দেওয়া হবে যথাযথ এবং স্বাধনী যাচাইয়ের পর। প্রতি বছর প্রতি ব্লক পিছু খরচের হিসবে হোল ৯.৮৯ লক্ষ টাকা। ১০টি এরকম প্রকল্পের ব্যয়ভার ভারত সরকার বহন করবেন। এটি একটি পরীক্ষামূলক প্রকল্প এবং এটি সফল হলে আমরা এটিকে এরাজ্যের উন্মুক্ত এলাকাগুলিতে সম্প্রসারিত করার কথা বিবেচনা করে দেখতে পারি।

**(গ) অন্যান্য বয়স্ক-শিক্ষা কর্মসূচি**

একীকৃত পথদেশক প্রকল্প, কৃষকদের কৃত্যকারী সাক্ষরতা প্রকল্প এবং প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্পের অধীনে সারা রাজ্যে ছড়িয়ে থাকা ৫,০০০টি কেন্দ্রকে একীকরণ করার প্রচেষ্টা চালানো হচ্ছে। এই কেন্দ্রগুলিকে নির্বাচিত ব্লকে সংবৃত করা হবে যাতে পরিচালনা ও তত্ত্বাবধানে সুবিধা হয়।

**(ঘ) কলকাতা শহরের ত্রিশতবর্ষের স্মৃতিরক্ষার্থে বিশেষ প্রকল্প**

পশ্চিমবঙ্গ সরকার কলকাতা শহরের ত্রিশতবর্ষ পূর্তি উপলক্ষে নিরক্ষরতা দূরীকরণের একটি সর্বজনবোধ্য প্রকল্পের অনুমোদন করেছেন। এই প্রকল্পের উদ্দেশ্য হোল, কলকাতা নগরপালিকা নিগমের কর্তৃপক্ষরা উপযুক্ত স্বেচ্ছাসেবীমূলক নিযুক্তকের এবং গণপ্রতিষ্ঠান যেমন, বঙ্গীয় সাক্ষরতা প্রসার সমিতির সঙ্গে যুক্তভাবে ৫,০০০ জন স্বেচ্ছাসেবীর সাহায্য নিয়ে প্রায় ৩.৭০ লক্ষ কলকাতার মানুষকে এপ্রিল ১৯৯০ থেকে ২ বছরের মধ্যে সাক্ষর করে তুলবেন। এই প্রকল্প সেই সমস্ত স্বেচ্ছাসেবীদের নিযুক্ত করবেন যারা নিরক্ষরদের সাক্ষরতা দান করতে কোনও পারিশ্রমিক নেবেন না এবং সাক্ষরতা ক্লাসও বিনা পারিশ্রমিকে নেবেন।

রাজ্য সরকার ইতিমধ্যেই ৫০ লক্ষ টাকা মূল্যের আর্থিক অনুমোদন ধার্য করেছেন এবং ইতিমধ্যেই ২০ লক্ষ টাকা অগ্রিম হিসাবে কলকাতা পৌর নিগমকে দান করেছেন।

এছাড়া প্রস্তাব করা হচ্ছে যে ৩৪১টি উন্নয়ন ব্লকের প্রতিটি থেকে একটি করে গ্রাম এবং একটি ব্লক এলাকা বেছে নিয়ে সেখানে আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষ উপলক্ষে সম্পূর্ণ নিরক্ষরতা দূরীকরণের কর্মসূচি চালানো হবে।

**(ঙ) [illegible] জন্য বয়স্ক-শিক্ষা**

৫টি কেন্দ্রীয় কারার ৮৭৪ জন নিরক্ষর বন্দীকে একটি প্রকল্পের মাধ্যমে সাক্ষর করা হচ্ছে যেটি গণশিক্ষা প্রসারণ বিভাগ ও কারা অধিকারের যৌথ উদ্যোগে গঠিত হয়েছে।

(চ) প্রায় এগারোটি স্বেচ্ছাসেবী নিযুক্তক বয়স্ক ও প্রথা-বহির্ভূত শিক্ষা কর্মসূচির কাজে নিযুক্ত আছে।। এই সব স্বেচ্ছাসেবী নিযুক্তকে ছাড়া সর্বজনবোধ্য এলাকা উন্নয়ন নিগমও বয়স্ক ও প্রথা-বহির্ভূত শিক্ষাক্ষেত্রে কাজ করছেন রাজ্য সরকারের কাছ থেকে আর্থিক সাহায্য লাভ করে।

**(ছ) কৃত্যকারী সাক্ষরতার জন্য গণ-কর্মসূচি**

কৃত্যকারী সাক্ষরতার জন্য গণ-কর্মসূচির উদ্দেশ্য হোল বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয়ের ছাত্রা-ছাত্রীদের "অক্ষর প্রতিক্ষণ শিখুক একজন, শেখাও আরেকজন" এই নীতিতে সাক্ষরতার কাজে নিযুক্ত করা এবং তাদের ব্যবহারের জন্য বিশেষভাবে প্রস্তুত সাক্ষরতা পেটিকা এস আর সি দ্বারা প্রস্তত করা হয়েছে। কিছু দিন পূর্ব থেকে এই প্রকল্পটি সারা ভারতবর্ষে কাজ করছে। এব্যাপারে বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের যোগদান তেমন উল্লেখযোগ্যভাবে হয় নি আমাদের রাজ্যে। এব্যাপারে বিশ্ববিদ্যালয়ের উপাচার্যগণের সঙ্গে আলোচনা করে এই কর্মসূচির আরও জোরদার পরিপালনের প্রচেষ্টা চালানো হচ্ছে।

(জ) সাক্ষারোত্তর এবং পরবর্তী স্তরের শিক্ষা

জন-শিক্ষা নিলয়ম (জে এস এন) হোল উত্তর-সাক্ষর ও তৎপরবর্তী স্তরের শিক্ষা কর্মসূচির নতুন প্রতিষ্ঠান এবং ভারত সরকার দ্বারা রূপায়িত। রাজ্য সরকার এই প্রকল্প উপযুক্ত সংশোধনের পরে গ্রহণ করেছেন। ১০টি বয়স্ক শিক্ষা-কেন্দ্র অথবা প্রায় ৮,০০০ জনসংখ্যা পিছু একটি জে এস এন থাকবে প্রথমে গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্প যে সব এলাকায় আছে এবং পরে সারা রাজ্য ব্যাপী ছড়িয়ে যাবে। এই জে এস এন-গুলির স্বেচ্ছাসেবী বা প্রেরকদের দ্বারা পরিচালিত হবে এবং প্রেরকরা নির্বাচিত হবেন জেলা পরিষদের সভাধিপতিদের নেতৃত্বাধীন সমিতি মারফত। এরকম ৭০০টি জে সে এন ভারত সরকার অনুমোদন করবেন এবং ৩০০টি অনুমোদন করবেন পশ্চিমবঙ্গ সরকার। এগুলি প্রতিষ্ঠিত হচ্ছে। প্রায় ২৪০ জন-শিক্ষণ নিলয়ম ইতিমধ্যেই কাজ করতে শুরু করেছে।

(ঝ) নারীর শিক্ষার উপর বিশেষ জোর দেওয়া একটি গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্পের অন্তর্গত মোট ৩০০টি বয়স্ক-শিক্ষা কেন্দ্রের মধ্যে অন্তত ২৫০টি কেন্দ্র মহিলা শিক্ষার্থীদের জন্য পুরোনো গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্পের ক্ষেত্রে এবং নতুন গ্রামীণ কৃত্যকারী সাক্ষরতা প্রকল্পের ক্ষেত্রে ২০০টি কেন্দ্রে মহিলা শিক্ষার্থীদের জন্য খোলা হয়েছে।

শিক্ষার্থীদের জীবনের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে একটি প্রাথমিক পুস্তিকা প্রকাশনার কথা কিছুদিন ধরেই ভাবা হচ্ছিল। গণশিক্ষা প্রসারণ অধিকার এস সি ই আর টি-র সহযোগিতায় লেখকদের একটি কর্মকেন্দ্র গড়ে তুলেছেন যারা পঞ্চায়েতের মাধ্যমে কার্যকর হবার জন্য বয়স্ক শিক্ষা কর্মসূচির উপযুক্ত একটি প্রাথমিক পুস্তিকা করবেন। ১০টি জেলা থেকে প্রায় ৩০ জন লেখক এবং বিশিষ্ঠ বয়স্ক শিক্ষাকর্মী যারা রাজ্য সরকারের নিযুক্ত কর্মকেন্দ্রের কর্মী-এরা যৌথভাবে একটি নতুন প্রাথমিক পুস্তিকা প্রস্তুত করেছেন যার নাম "জন-শিক্ষা"। এই পুস্তিকার প্রায় ২.৪০ লক্ষ প্রতিলিপি পঞ্চায়েত সমিতিগুলিতে বণ্টন করা হয়েছে যারা বয়স্ক-শিক্ষা প্রকল্পগুলিকে কার্যকর করছেন।

**প্রথা-বহির্ভূত শিক্ষা**

বর্তমানে অনুমোদিত প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্রের সংখ্যা হল মোট ২২,৭১৮ যার মধ্যে ৬০০টি কেন্দ্র কেবলমাত্র বালিকাদের জন্য নির্দিষ্ট। প্রথা-বহির্ভূত শিক্ষাব্যবস্থার উদ্দেশ্য হোল ৯ থেকে ১৪ বছর বয়সের সেইসব শিক্ষার্থীদের শিক্ষা দেওয়া যারা নিয়মিত প্রথাভিত্তিক শিক্ষা কেন্দ্রে যোগ দিতে পারেনি বা দারিদ্র অথবা সমজাতীয় কারণে বিদ্যালয়ের শিক্ষা অসম্পূর্ণ থেকে গেছে। এই প্রথা-বহির্ভূত কর্মসূচি হোল ন্যূনতম প্রাথমিক শিক্ষার আন্তর্জাতিকীকরণের একটি শক্তিশালী হাতিয়ার। দুঃখের বিষয় যে, এর পূর্বে এই প্রকল্প যথোচিত পরিচালনার অভাবে যথেষ্ট অগ্রসর হতে পারেনি। এই প্রথা-বহির্ভূত শিক্ষা কর্মসূচির সুষ্ঠুতর পরিচালনের জন্য রাজ্য সরকার বিভিন্ন স্তরে পঞ্চায়েত প্রতিষ্ঠানের যোগাযোগ ঘটিয়ে এই কর্মসূচিকে সুবিন্যস্ত করবার সিদ্ধান্ত নিয়েছেন। রাজ্য সরকারের চূড়ান্ত লক্ষ্য হোল ৯ থেকে ১৪ বছরের সমস্ত বালক-বালিকা যারা প্রথাগত শিক্ষাপদ্ধতির বাইরে থেকে গেছে তাদের এই প্রকল্পের আওতাভুক্ত করা। এই লক্ষ্যের দিকে প্রথম পদক্ষেপ হিসেবে, রাজ্য সরকার প্রতি পঞ্চায়েত সমিতি পিছু ১০০টি প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্র চালাবার প্রস্তাব করেছেন এবং নগরপালিকা। প্রজ্ঞাপিত এলাকা/নগরপালিকা নিগম এলাকায়ও এজাতীয় প্রকল্প চালাবার প্রস্তাব করেছেন।

**শারীরিক প্রতিবন্ধীদের জন্য শিক্ষা**

শারীরিক প্রতিবন্ধী শিশুদের প্রশিক্ষণ ও শিক্ষার উন্নতি ও সম্প্রসারণের জন্য নিম্নলিখিত বেসরকারি প্রতিষ্ঠানগুলি ইতিমধ্যে সরকারি সাহায্য ও অনুদান পেয়েছে যে অনুদান তাদের পক্ষে অনুমোদিত হয়েছিল ১৯৮৮-৮৯ সালে।

(ক) বোধিপীঠ ঃ কলকাতায় মানসিক প্রতিবন্ধীদের জন্য প্রতিষ্ঠান।

(খ) চক্ষুহীনদের জন্য লুই ব্রেল স্মৃতি বিদ্যালয়, উত্তরপাড়া, হুগলি।

(গ) বধিরদের জন্য আর্দশ বিদ্যালয়।

(ঘ) লাইটহাউস ফর দি ব্লাইণ্ড-এর জন্যও আর্থিক সাহায্য দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

কলকাতা মূক-বধির বিদ্যালয়ের শিক্ষাগত মানের ক্লাস ৬ পর্যন্ত উন্নত করা হয়েছে এবং ক্লাসও ইতিমধ্যে শুরু হয়ে গেছে। হলদিয়ার অন্ধদের জন্য বিবেকানন্দ মিশন আশ্রম বিদ্যালয়ের শিক্ষাগত মানও উন্নত করা হয়েছে এবং প্রয়োজনীয় কর্মীবৃন্দের অনুমোদন করা হয়েছে।

যেহেতু প্রতিবন্ধীদের জন্য প্রতিষ্ঠানের সংখ্যা খুব অপ্রতুল সেই কারণে বর্তমান প্রতিষ্ঠানগুলিতে শিক্ষার জন্য সাহায্য এবং অন্তর্ভুক্তির সংখ্যাবৃদ্ধি ঘটানো এবং নতুন বেসরকারি প্রতিষ্ঠানগুলিকে সাহায্যদানের জন্য চেষ্টা চালানো হচ্ছে।

শারীরিক প্রতিবন্ধীদের জন্য নির্দিষ্ট প্রতিষ্ঠানের উন্নয়ন ও সেই সঙ্গে ভবনের নির্মাণ ও মেরামতির কথাও বিচার করে দেখা হচ্ছে।

**কর্মীকল্যাণ আবাসন ঃ** সরকার পরিচালিত ১১টি কল্যাণমূলক আবাসন এবং ৪০টিরও

বেশি সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাসন রাজ্যে আছে যারা ৬ থেকে ১৪ বছরের মধ্যে অত্যন্ত দরিদ্র, অনাথ এবং গৃহহীন ছেলেমেয়ের দেখাশুনা করে। এই কল্যাণ আবাসনের বাসিন্দাদের সংখ্যা বর্তমানে হল ৮২৭২। দুটি বাদে সমস্ত সরকার পরিচালিত কল্যাণ আবাসনের সঙ্গে সরকারি কনিষ্ঠ উচ্চবিদ্যালয় বাসিন্দাদের শিক্ষার জন্য যুক্ত করা হয়েছে। সেই সঙ্গে এইসব আবাসনের ছেলেমেয়েদের ভরণপোষণের মাথাপিছু অনুদান আরও বাড়ানোর প্রস্তাব করা হয়েছে।

### দর্শন-শ্রবণ-মাধ্যম শিক্ষা

দর্শন-শ্রবণ শিক্ষার ধারা গণশিক্ষা প্রসারণের বিভাগের অধীনে একটি শক্তিশালী মাধ্যম হিসাবে শিক্ষা ও সামাজিক সচেতনতার ক্ষেত্রে গণ-প্রণোদনের ব্যাপারে কাজ করছে। ১৯৮৯-৯০ সালে এই ধারায় ৮৮টি দর্শন-শ্রবণ মাধ্যমকে ৮টি জেলায় ছড়িয়ে দিয়েছে যেখানে মেলা ও উৎসবের জন্য হাজার হাজার গ্রামবাসীরা একটি সামাজিক জমায়েতে এসে উপস্থিত হয়। এই বিভাগ এই দর্শন-শ্রবণ শাখাটিকে পুনর্গঠিত করার একটি কর্মসূচি গ্রহণ করেছেন এবং তার জন্য একটি অত্যাধুনিক শ্রবণ মাধ্যম সরঞ্জাম যেমন ভিডিও ক্যামেরার সংযোজন ঘটিয়েছেন। এছাড়াও সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে পঞ্চায়েত প্রতিষ্ঠান মারফত পতিপালিত প্রত্যেকটি বয়স্ক-শিক্ষা প্রকল্পেই শ্রবণ-দর্শন মাধ্যমের ব্যবস্থা থাকবে যাতে নিরক্ষর মানুষেরা এই দর্শন-শ্রবণ সাক্ষরতা কেন্দ্রে আসতে উৎসাহিত হয়। এইজন্য নতুন উৎসাহমূলক তথ্যচিত্রও কেনা হয়েছে। চলতি বছরে ২০টিরও বেশি প্রতিষ্ঠান চলচ্চিত্র গ্রন্থাগার থেকে এই ধারার অধীনে ধার করেছেন গণসাক্ষরতার উদ্দেশ্যে।

এ প্রসঙ্গে বলা চলে যে, গণশিক্ষা প্রসারণ বিভাগটি এদেশে প্রধান বিভাগ এবং এর মূল লক্ষ্য হোল নিরক্ষরতা দূরীকরণ এবং দরিদ্র এবং অনগ্রসর শ্রেণীর জন্য শিক্ষাদান। তবু একমাত্র সরকারি প্রচেষ্টা দ্বারা এই কঠিন কাজ চালানো অসম্ভব যদি না গণ-প্রতিষ্ঠান, স্বেচ্ছাসেবী নিযুক্তক পঞ্চায়েত প্রতিষ্ঠান এবং কল্যাণমূলক প্রতিষ্ঠানগুলি এই লক্ষ্যে সরকারের সঙ্গে যোগ দেয়। আমি এ জাতীয় নিযুক্তক প্রতিষ্ঠান এবং সংস্থাকে আমন্ত্রণ জানাচ্ছি যাতে তারা তাদের সর্বান্তঃকরণ সহযোগিতার হাত বাড়িয়ে দেন এই রাজনৈতিক প্রচেষ্টার প্রতি—যার লক্ষ্য হোল ন্যূনতম শিক্ষার আন্তর্জাতিকীকরণ, সকলের জন্য শিক্ষা এবং প্রতিবন্ধী শিশুদের সর্বাত্মক উন্নয়ন।

### মাদ্রাসা শিক্ষা

১৯৯০ সালের ৭ই মার্চ নতুন বেতন হার সম্পর্কে যে সরকারি আদেশ দেওয়া হয়েছে রাজ্যের অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে সামঞ্জস্য বজায় রেখে মাদ্রাসার শিক্ষক ও অ-শিক্ষক কর্মচারিদের সেই আদেশের আওতায় আনা হয়েছে।

বর্তমানে মাদ্রাসা শিক্ষা পর্ষদের পরিবর্তন সম্বন্ধে শীঘ্রই একটি সিদ্ধান্ত নেওয়ার কথা ভাবা হচ্ছে।

সিনিয়ার মাদ্রাসাতে সংশোধিত পাঠক্রম চালু করার বিষয়টি পর্যালোচনা করার জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটি গঠন করা হয়েছে, সেই কমিটি শীঘ্রই তার প্রতিবেদন পেশ করবেন। মাননীয় সদস্যগণ শুনে আনন্দিত হবেন যে সমস্ত মাদ্রাসাতে সংশোধিত পাঠক্রম চালু করা হয়েছে এবং ১৯৯১ সালের মার্চ মাসে সংশোধিত পাঠক্রম অনুযায়ী আলিম পরীক্ষা নেওয়া হবে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে সার্বজনীন শিক্ষা-ব্যবস্থার পরিপ্রেক্ষিতে পূর্বের আলিম, ফাজিল ও এম, এম, পরীক্ষার মান নির্ধারণের জন্য ইতিমধ্যেই একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গঠন করা হয়েছে। আশা করা যায় যে আগামী ছয় মাসের মধ্যে এই কমিটি তার প্রতিবেদন পেশ করবেন।

এস,সি,ই,আর,টি-র মাধ্যমে সিনিয়ার মাদ্রাসার ও উচ্চ মাদ্রাসার শিক্ষকদের শিক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

জনসাধারণের মধ্যে জ্ঞানের দীপশিখাকে অনির্বান করে রাখতে ও নিত্য-নতুন দিগন্ত সৃষ্টি করতে সাধারণ গ্রন্থাগারগুলি ঐতিহাসিক ভূমিকা পালন করে। এই চিরন্তন সত্যকে এই রাজ্যে প্রতিষ্ঠিত করার দায়িত্ব সাধারণ গ্রন্থাগারগুলিকে পরিশোধণের মাধ্যমে জাতিগঠন পরিকল্পনা এই বিভাগ তার সম্যক দায়িত্ব পালন করে চলেছে।

রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার, জেলা গ্রন্থাগারসমূহ, নগরও এলাকা গ্রন্থাগারগুলি, গ্রামীণ গ্রন্থাগার সমষ্টি ও সরকার অনুদান প্রাপ্ত স্বেচ্ছা প্রতিষ্ঠান পরিচালিত গ্রন্থাগারগুলি যৌথভাবে এই রাজ্যে মহানগর, শহর ও গ্রামাঞ্চলে গ্রন্থাগার পরিষেবার পরিকাঠামো সৃষ্টি করতে পেরেছে।

এই রাজ্যে গ্রন্থাগার পরিষেবার দপ্তরের আওতায় গ্রন্থাগারের সংখ্যা ২,৫০০টি। বর্তমানে রাজ্যে শিক্ষিত ও অক্ষরজ্ঞান সম্পন্ন ব্যক্তিদের এক বৃহদংশ এই গ্রন্থাগারগুলির পাঠক। জনশিক্ষা প্রসারের সঙ্গে সঙ্গতি রেখে সেই পাঠকসংখ্যা আগামী দিনে অনেক বৃদ্ধি পাবে। অষ্টম পরিকল্পনায় গ্রন্থগার পরিষেবার উন্নতির জন্য পাঠক সংখ্যা বৃদ্ধির ব্যবস্থা, অধিক স্থান সংকুলান ও আরও বেশি বই কেনার ব্যবস্থা করার প্রস্তাব নেওয়া হয়েছে। এই জন্য রাজ্য বাজেটে অধিকতর অর্থ সংস্থানের দাবি জানানো ও কেন্দ্রীয় সরকারের পৃষ্ঠপোষকতায় গঠিত রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউণ্ডেশনের অধিকতর আর্থিক অনুদান সংগ্রহের ব্যবস্থা হয়েছ।

কলকাতায় ভি আই পি রোডে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের গৃহ নির্মাণের কাজ আরম্ভ হয়েছে। শিলিগুড়ি অতিরিক্ত জেলা গ্রন্থাগারের কাজ সম্পন্ন হয়েছে। বারাসাত ও মুর্শিদাবাদ জেলা গ্রন্থাগারের গৃহ নির্মাণের কাজ শীঘ্রই আরম্ভ করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান পরিচালিত গ্রন্থাগারগুলিকে অনুদানের পরিমান বাড়ানো হয়েছে। ফলে অনেকগুলি বেসরকারি গ্রন্থাগারকে অবক্ষয় ও ধংসের হাত থেকে রক্ষা করা সম্ভব হয়েছে।

বঙ্গ সংস্কৃতির ধারক বঙ্গীয় সাহিত্য পরিষদের স্থান সংকুনালের জন্য ৪ লক্ষ ২০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। নির্মাণ কার্য শীঘ্রই শুরু হবে। বর্ধিত অনুদানের মাধ্যমে আর একটি ঐতিহাসিক প্রতিষ্ঠান রামমোহন লাইব্রেরি ভবনের নতুন একটি তলার নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। বহু স্মৃতি বিজড়িত কলকাতার প্রাচীনতম গ্রন্থাগারগুলির অন্যতম চৈতন্য লাইব্রেরির অমূল্য গ্রন্থসম্পদকে সুষ্ঠুভাবে রক্ষণাবেক্ষণের জন্য বর্তমান ভগ্ন গৃহে ব্যাপক সংস্কার ও নিত্য স্থান-সংকুলানের উদ্দেশ্যে আর্থিক অনুদানের কথা চিন্তা করা হয়েছ।

উত্তরপাড়া জয়কৃষ্ণ লাইব্রেরির জন্য আট লক্ষ একাত্তর হাজার টাকা ব্যয়ে একটি গৃহ ও জমি অধিগ্রহণ করা হয়েছে।

আদিবাসী অধ্যুষিত অঞ্চল অযোধ্যা পাহাড়ে মহকুমা গ্রন্থাগার প্রতিষ্ঠার কাজ সম্পন্ন হয়েছে।

কর্মচারিদের চাকরির শর্তাবলী সংক্রান্ত বকেয়া সমস্যাগুলির সমাধান করা হচ্ছে। সময়মত বেতন প্রদান ও অন্যান্য সুযোগ-সুবিধাগুলি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

আগের আগের বছরের মতো ১৯৮৯-৯০ সালে পশ্চিমবঙ্গ বইমেলা সার্থকভাবে সম্পন্ন করা গেছে। উড়িষ্যা সরকারের সংস্কৃতি বিভাগ ছাড়া ভারত সরকারের প্রকাশন বিভাগ এবং রোটারি ক্লাব অব ইন্ডিয়া (কলিকাতা উত্তর-পশ্চিম জেলা) এই মেলায় অংশগ্রহণ করেছে। প্রকাশক ও পুস্তক বিক্রেতা সমিতির ৭৫তম বার্ষিকী উদ্যাপনের জন্য একটি বিশেষ মঞ্চ স্থাপন করা হয়েছিল। স্বল্পবিত্ত সম্পন্ন লেখক ও প্রকাশকদের পুস্তক প্রদর্শনের জন্য সুনীল বসু মণ্ডপ নামে একটি মঞ্চ স্থাপন করা হয়েছিল।

দিল্লির বিশ্ব বইমেলায় পশ্চিমবঙ্গ সরকার দ্বারা এই বছরে একটি মঞ্চ স্থাপন করা হয়েছিল।

**উপসংহার**

বিরোধীপক্ষের সকল সুচিন্তিত মতামতকে সম্পূর্ণভাবে অগ্রাহ্য করে ১৯৮৬ সালে তদানীন্তন কেন্দ্রীয় সরকার জাতীয় শিক্ষানীতির নামে এক জনবিরোধী নীতি প্রণয়ন করে। পরবর্তী স্বল্প কয়েক বৎসরের মধ্যেই এই নতুন শিক্ষানীতির কয়েকটি মারাত্মক দিক উন্মোচিত হয়। আনন্দের কথা বর্তমান প্রধানমন্ত্রী ঐ শিক্ষানীতির আমূল পর্যালোচনার কথা ঘোষণা করেছেন। এই সুযোগ যখন আসবে পূর্বের ন্যায় এই রাজ্যের শিক্ষাপ্রিয় মানুষের পক্ষ থেকে আমাদের যথাযথ বক্তব্য কেন্দ্রীয় সরকারের নিকট আমরা পেশ করব। এ বিষয়ে এই সভায় বিভিন্ন সময়ে উচ্চারিত মূল্যবান বক্তব্য আমাদের যে যথেষ্ট পরিমানে সাহায্য করবে—তাতে কোনও সন্দেহ নেই। বিধানসভার শিক্ষা-বিষয়ক কমিটির অভিজ্ঞতালব্ধ পরামর্শ এবং মাননীয় সদস্যদের আলোচনা এবং গঠনমূলক সমালোচনা শিক্ষাক্ষেত্রে আমাদের দায়িত্ব পালনে যে যথার্থভাবে সহায়তা করবে সে বিষয়ে আমরা নিশ্চিত। এই রাজ্যের মানুষের নিকট দেশের তাবত জনসাধারণের যে বিরাট প্রত্যাশা আছে আমরা বিশ্বাস করি—সংশ্লিষ্ট সকলের সহযোগিতায় তা পূরণ করতে সমর্থ হব।

## DEMAND No. 31

### Major Head : 2204—Sports and Youth Services

**Shri Subhas Chakraborti :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.17,76,78,000 be granted expenditure under Demand No.31, Major Head : "2204—Sports and Youth Services".

(This is inclusive of a total sum of Rs.4,44,20,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Subhas Chakraborty was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

| | | |
|---|---|---|
| ১। যুবকল্যাণ শাখার জন্য | ঃ | টা. ৫,১৬,০৪,০০০.০০ |
| ২। ক্রীড়া শাখার জন্য | ঃ | টা. ৩,৬৪,৮০,০০০.০০ |
| ৩। জাতীয় সমর শিক্ষার্থীর জন্য | ঃ | টা. ৩,৩৩,৯৬,০০০.০০ |
| ৪। শারীর শিক্ষার জন্য | ঃ | টা. ১,৬০,৬০,০০০.০০ |
| ৫। ন্যাশনাল ডিসিপ্লিন প্রকল্প ও অন্যান্য খরচ | ঃ | টা. ৪,০১,৩৮,০০০.০০ |
| | মোট ঃ | টাকা ১৭,৭৬,৭৮,০০০.০০ |

মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে দেশের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ অংশ ছাত্র ও যুব-সমাজের শারীরিক, নৈতিক, মানসিক এবং কিছু সীমিত ক্ষেত্রে অর্থনৈতিক মানোন্নয়নের লক্ষ্যেই ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের প্রকল্পগুলি রচিত হয়েছে। বর্তমানে আর্থ-সামাজিক পরিকাঠামোয় দেশের যুবসমাজ প্রতিনিয়ত বেকারি ও অন্যান্য যে সকল সমস্যার সম্মুখীন হচ্ছেন, তা ক্রমশই তাদের হতাশা ও বিশৃঙ্খলার পথে ঠেলে দিতে পারে। এই সঙ্কটময় পরিস্থিতি তাদের বিপথে পরিচালতি করার ব্যাপারে প্রতিক্রিয়াশীল শক্তি সদা সক্রিয়।

এমতাবস্থায়, রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার কথা মনে রেখে আমাদের এমনভাবে প্রকল্পগুলি রচনা করা হয়েছে যাতে সেগুলি তাদেরকে ঐক্য, জাতীয় ও গণতান্ত্রিক মূল্যবোধে উদ্দীপিত করার ক্ষেত্রে উপযোগী ভূমিকা গ্রহণে সক্ষম হয়। জনসাধারণের সক্রিয় সাহায্য ও সহযোগিতার মাধ্যমে আমরা এইসব জনপ্রিয় ও জলকল্যাণমুখী প্রকল্পগুলির বাস্তবায়ন করতে চাই।

রাজ্যের ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ যুবকদের সামনে সকল সমস্যা সমাধানের কোনও কাল্পনিক প্রতিশ্রুতি না রেখে বরং সে-সব সমস্যাবলী সমাধানের ক্ষেত্রে কার্যকর ভূমিকা গ্রহণের ব্যাপারে সক্রিয় সহযোগিতার হাত বাড়িয়ে দিতে ইচ্ছুক।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি এবার যুবকল্যাণ শাখার কয়েকটি গুরুত্বপূর্ণ কর্মসূচি পেশ করছি।

**বিজ্ঞান চেতনা বৃদ্ধি**

যুবসমাজের সামগ্রিক বিজ্ঞান চেতনার মানোন্নয়ন এবং তাদের মন থেকে নানাবিধ কুসংস্কার, মানসিক সঙ্কীর্ণতা দূরীকরণের জন্য জীবনের সর্বক্ষেত্রে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির প্রসারকল্পে এই বিভাগ প্রতি বছরই নানাবিধ পরিকল্পনা গ্রহণ করে আসছে। পূর্ব ভারতীয় বিজ্ঞান শিবির এ বছর কলকাতায় অনুষ্ঠিত হয়েছে।

**পর্বতারোহণ ও দুঃসাহসিক প্রচেষ্টা**

দুঃসাহসিক কর্মপ্রচেষ্টা ও পর্বতারোহণ উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ দুঃসাহসিক অভিযান ও পর্বতারোহণ সংস্থার উদ্বোধন করা হয়েছে।

**রাজ্য যুবকেন্দ্র, মৌলালী**

ইতিমধ্যেই যথেষ্ট সাড়া জাগাতে সক্ষম এই বহুতল ভবনটি যুবসমাজের বিবিধ প্রয়োজনে নিয়মিত কাজ করে চলেছে। এর প্রেক্ষাগৃহ এবং পাঠাগারটি আলোচনাচক্র, বিতর্কসভা, সুস্থ সাংস্কৃতিক ও বৌদ্ধিক কর্মকাণ্ড অনুষ্ঠানের ক্ষেত্রে ব্যাপকভাবে ব্যবহৃত হচ্ছে।

**রাজ্যের ভিতরে ও বাইরে যুব-আবাস স্থাপন**

ভ্রমণার্থী যুবক-যুবতীদের কম খরচে থাকার প্রয়োজন মেটাবার লক্ষ্যে আমরা রাজ্যের ভিতরে ও বাইরে অনেকগুলি যুবআবাস স্থাপন করে চলেছি। মাদ্রাজের বর্তমান যুব-আবাসটির ক্রমবর্ধমান জনপ্রিয়তার কথা মনে রেখে সেখানে দ্বিতীয় একটি যুব-আবাস স্থাপন করা হয়েছে।

**গ্রামীণ ক্রীড়ার মানোন্নয়ন**

(ক) খেলার মাঠের উন্নতিবিধান এবং খেলাধূলার সরঞ্জাম সরবরাহ।

(খ) ক্রীড়া প্রশিক্ষণ শিবির সংগঠন।

(গ) জিমন্যাসিয়াম নির্মাণ ও জিমন্যাস্টিক সরঞ্জাম সরবরাহ।

গ্রামীণ যুবক-যুবতীদের মধ্যে উৎসাহ সঞ্চার এবং স্থানীয় গ্রামীণ ক্রীড়া-প্রতিভা অনুসন্ধানের লক্ষ্যে উপরোক্ত পরিকল্পনাগুলি গৃহীত হয়েছে। এগুলির মাধ্যমে নানাবিধ খেলাধূলাকে আরও বেশি সংখ্যক যুবক-যুবতীদের কাছে পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে।

প্রতিটি ব্লক ও রাজ্যের বহু পৌর এলাকায় ফুটবল ও ভলিবল বিতরণের মাধ্যমে এই সকল ক্রীড়ায় যুবসমাজের ব্যাপক অংশগ্রহণ সম্ভব হয়েছে।

**বৃত্তিমূলক শিক্ষা**

যুবসমাজের স্ব-নিযুক্তির লক্ষ্যে রাজ্যের বিভিন্ন অংশে এই প্রকল্পটি গ্রহণ করা হয়েছে বেকার যুবক-যুবতীগণ এই সকল প্রশিক্ষণ শিবিরে অংশগ্রহণ করছেন।

**শিক্ষামূলক ভ্রমণ**

স্কুলের ছাত্র-ছাত্রীরা যাতে শিক্ষামূলক ভ্রমণ করতে পারে, সেজন্য বিভিন্ন স্কুলকে উৎসাহী করে তুলতে প্রতি বছর সরকারি অনুদান দেওয়া হচ্ছে। এই প্রকল্পটি ইতিমধ্যেই ভীষণ জনপ্রিয়তা লাভে সক্ষম হয়েছে।

**ব্লক তথ্য কেন্দ্র**

যুবসমাজের বিভিন্ন ক্ষেত্রে জ্ঞানের পরিধি বাড়ানোর জন্য প্রতিটি ব্লক যুবকেন্দ্রে যেমন, তেমনই প্রতিটি পৌর যুবকেন্দ্রে কেরিয়ার গাইড জাতীয় পুস্তক, দৈনিক সংবাদপত্র, সাময়িক পত্র-পত্রিকায় সমৃদ্ধ ব্লক তথ্যকেন্দ্র নিয়মিত কাজ করে চলেছে।

**ক্রীড়া**

বিগত আর্থিক বছরে (১৯৮৯-৯০) এ রাজ্যে খেলাধূলার উন্নতিকল্পে রাজ্য সরকার যে

সকল ব্যবস্থা গ্রহণ করেছেন সেগুলি এবার আমি সংক্ষেপে স্মরণ করিয়ে দিতে চাই।

বিগত বছরগুলির মতো বর্তমান এই বছরেও বারাসাত, কুচবিহার, শিলিগুড়ি, যাদবপুর ও হাওড়ায় স্টেডিয়াম এবং হাওড়া সুইমিং পুল নির্মাণকার্য শেষ করার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

বেশ কিছু বড় মাপের ক্রীড়ানুষ্ঠান অনুষ্ঠিত হয়েছে এশিয়ার বৃহত্তম স্টেডিয়াম 'যুব-ভারতী ক্রীড়াঙ্গন'এ। সোসাইটি ফর স্পোর্টস অ্যান্ড স্টেডিয়াম এবং হরিপদ দত্ত মেমোরিয়াল চ্যালেঞ্জ শীল্ড (বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের সাহায্যার্থে) সাফল্যের সাথে এখানে অনুষ্ঠিত হয়েছে। পাশাপাশি গত ৭.১.৯০ থেকে ২০.১.৯০ পর্যন্ত 'জওহরলাল নেহেরু শতবার্ষিকী আন্তর্জাতিক ফুটবল প্রতিযোগিতা' এবং ১৭.১.৯০ থেকে ২৯.১.৯০ পর্যন্ত 'অল ইন্ডিয়া সিভিল সার্ভিসেস অ্যাথলীট মিট'ও এখানে অনুষ্ঠিত হয়েছে।

বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্রীড়া প্রতিযোগিতা সাফল্যের সাথে পরিচালনা ও সংগঠিত করার জন্য সরকারের অনুদান দেওয়ার নীতি বর্তমান আর্থিক বছরেও চালু থাকছে।

গত আর্থিক বছরে অতীতের পনেরো জন জাতীয় ও আন্তর্জাতিক ক্রীড়াবিদ্ অথবা তাদের উপর নির্ভরশীল ব্যক্তিদের প্রত্যেককে মাসিক ২০০ টাকা করে আর্থিক সহায়তা প্রদানের প্রকল্পটি চালিয়ে যাওয়া হয়েছিল। এটা উল্লেখ করার মতো বিষয় যে, ১৯৯০ সালের জানুয়ারি মাস থেকে ঐ অনুদানের পরিমান আরও ৫০ টাকা বৃদ্ধি পেয়েছে। নিঃসন্দেহে আমাদের দেওয়া প্রতিশ্রুতি পরিপূরণের লক্ষ্যে এটি আর একটি দৃঢ় পদক্ষেপ।

**কলকাতার জন্য দৌড়**

১৯৮৯ সালের ২৪ আগস্ট কলকাতার তিনশো বছর পূর্তি উৎসবের বর্ষব্যাপী কর্মসূচির সূচনা দিবসে ব্রিগেড প্যারেড গ্রাউণ্ড থেকে নেতাজি ইণ্ডোর স্টেডিয়াম পর্যন্ত একটি 'কলকাতার জন্য দৌড়' সাফল্যের সাথে অনুষ্ঠিত হয়।

**জওহরলাল নেহরু শতবার্ষিকী আন্তর্জাতিক ফুটবল প্রতিযোগিতা**

এ. আই. এফ. এফ. ও আই. এফ. এ.র সহায়তায় এই বিভাগ ১৯৯০-এর ২ জানুয়ারি থেকে ১৯৯০-এর ২০ জানুয়ারি পর্যন্ত এই প্রতিযোগিতা সাফল্যের সাথে পরিচালনা করে। তিনটি ঘরোয়া দলের সাথে আর্জেন্টিনা, প্যারাগুয়ে, ডেনমার্ক, রাশিয়া ও জাম্বিয়াও এই প্রতিযোগিতায় অংশগ্রহণ করে।

**মশাল রীলে দৌড়**

১৯৮৯-এর অক্টোবরের শেষে নতুন দিল্লির নেহরু স্টেডিয়ামে অনুষ্ঠিত অষ্টম এশিয়ান ট্রাক ও ফিল্ড মীট উপলক্ষে কলকাতা থেকে 'জওহর জ্যোতি' বাহী একটি মশাল রীলে দৌড় সংগঠিত হয়।

**পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ**

জেলা ক্রীড়াপর্ষদ, রাজ্য ও জেলা ক্রীড়া সমিতি প্রভৃতি প্রতিনিধি সংস্থাসমূহের মাধ্যমে

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের পরামর্শদাতা সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ রাজ্যে খেলাধূলার উন্নতিকল্পে বিভিন্ন প্রকল্প রচনা ও সেগুলির সুষ্ঠু রূপায়ণ করে থাকে। এটা সর্বজনবিদিত যে, পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ বর্তমানে কলকাতায় তিনটি স্থায়ী অনুশীলন কেন্দ্র পরিচালনা করে। উদাহরণস্বরূপ (১) ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র—যেখানে সারা বছর ধরে ব্যাডমিন্টন, বাস্কেটবল, টেবিল-টেনিস এবং জিমন্যাস্টিকস্-এর শিক্ষার্থীদের প্রশিক্ষণ দেওয়া হয়। (২) কলকাতা ময়দান— যেখানে বৃহৎ সংখ্যায় শিক্ষার্থীরা ফুটবল ও অ্যাথলেটিকসের অভিজ্ঞ প্রশিক্ষকগণের কাছ থেকে উচ্চস্তরে প্রশিক্ষণ লাভ করে। (৩) সুভাষ সরোবর সুইমিং পুল—যেখানে শতাধিক শিক্ষার্থী সাঁতারের প্রশিক্ষণ লাভ করে। পষর্দ হাওড়া, হুগলি, বর্ধমান, কলকাতা ও উত্তর ২৪ পরগনায় আরও পাঁচটি স্থায়ী ভলিবল প্রশিক্ষণ কেন্দ্র পরিচালনা করে। প্রতি বছরের মতো গত বছরেও পর্ষদ বিভিন্ন জেলায় খেলাধূলার নানা শাখায় উচ্চস্তরে প্রশিক্ষণ শিবির পরিচালনা করে এবং শিবিরগুলি সফল করে তোলার জন্য যাবতীয় খেলাধূলার সরঞ্জাম সরবরাহ করে। জাতীয় স্তরের প্রতিযোগিতা সমূহে শ্রেষ্ঠত্বের নিদর্শন রাখতে পর্ষদ, স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়ার প্রত্যক্ষ সহযোগিতায় খেলাধূলার ১৮টি শাখায় সারা রাজ্যের জুনিয়র ও সাব-জুনিয়র স্তরে নির্বাচিত সেরা ৭৫০ জন খেলোয়াড়ের জন্য উচ্চস্তরের আবাসিক প্রশিক্ষণ শিবির পরিচালনা করে। দশ থেকে চোদ্দ বছর বয়স-সীমার অন্তর্গত স্কুল ছাত্রদের ক্রীড়াদক্ষতা বাড়াতেও পর্ষদ একটি বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছে। এই প্রকল্পের আওতায় নির্বাচিত তেত্রিশটি স্কুলের প্রত্যেকটি থেকে তিরিশ জন করে ছাত্রকে খেলাধূলার বিভিন্ন শাখায় বিজ্ঞানসম্মত উপায়ে সুপরিকল্পিত নিয়মিত প্রশিক্ষণ দেওয়া হবে।

স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়া আয়োজিত 'জাতীয় ক্রীড়া প্রতিভা প্রতিযোগিতা—১৯৮৯'এ আমাদের ছেলেমেয়েদের অসাধারণ ক্রীড়া প্রদর্শন এ বছরও সর্বভারতীয় প্রতিযোগিতায় শ্রেষ্ঠত্বের আসনটি বজায় রাখার ব্যাপারে আমাদের আশাবাদী করে তোলে।

পর্ষদ গত আর্থিক বছরেও ১৫০ জন প্রতিভাবান ছেলেমেয়েদের প্রত্যেককে মাসিক ৭৫ টাকা হারে অনুদান দেওয়ার প্রকল্পটি চালিয়ে গেছে। এছাড়া পর্ষদ 'গোষ্ঠ পাল ফুটবল প্রতিযোগিতা' সাফল্যের সাথে পরিচালনা করে, যাতে প্রায় সকল জেলা থেকেই ৪০০ স্কুল যোগদান করে। ওড়িষ্যায় আয়োজিত ১৯৮৯-৯০-এর জাতীয় মহিলা ক্রীড়া প্রতিযোগিতাতেও পর্ষদ রাজ্যের মহিলা প্রতিনিধিদের পাঠিয়েছে এবং সেখানেও গত বছরের দলগত চ্যাম্পিয়নের খেতাবটি অক্ষুণ্ণ থাকবে বলে তারা আশা করে।

**শারীর শিক্ষা**

স্কুলে স্কুলে শারীর শিক্ষার সুযোগ-সুবিধা বৃদ্ধির উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। এই কারণে পশ্চিমবঙ্গ সরকারের শারীর শিক্ষা অধিকার স্কুল স্তরে সব ধরনের ক্রীড়ানুষ্ঠান যেমন, ন্যাশনাল স্কুল গেমস্, সুব্রত মুখার্জি কাপ ফুটবল টুর্নামেন্ট, সি.কে. নাইডু ক্রিকেট টুর্নামেন্ট, জুনিয়ার নেহরু হকি টুর্নামেন্ট প্রভৃতি আয়োজন করে চলেছে।

ভারত সরকারের ন্যাশলান ডিসিপ্লিন স্কীমের অধীনে বর্তমানে ৩০৯ জন শারীর বিদ্যার শিক্ষক পশ্চিমবঙ্গের বিভিন্ন উচ্চ এবং উচ্চতর বিদ্যালয়সমূহে শিক্ষা দান করছেন।

**জাতীয় সমর-শিক্ষার্থী বাহিনী**

জাতীয় সমর-শিক্ষার্থী বাহিনী একটি সর্বভারতীয় সংগঠন। এই সংগঠনের পশ্চিমবঙ্গ শাখা একটি সুসংহত ও সুযোগ্য বাহিনী গড়ার কৃতিত্ব দাবি করতে পারে। স্থল, নৌ ও বিমান বাহিনীর সামরিক অফিসারগণ রাজ্যে বিদ্যালয় ও বিশ্ববিদালয়ের ছাত্র-ছাত্রীদের সামরিক শিক্ষা দিয়ে থাকেন। এই শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা ছাড়াও এই বিভাগের অন্যান্য কাজের মধ্যে রয়েছে ক্যাম্পিং, ট্রেকিং, দুঃসাহসিক অভিযান, পর্বতারোহণ, সমাজ সেবা ইত্যাদি কাজে শিক্ষার্থীদের উৎসাহিত করা। জাতীয় সংহতি প্রকল্প ও সর্বভারতীয় ভিত্তিতে অনুষ্ঠিত প্রতিযোগিতামূলক বিভিন্ন কর্মকাণ্ডে এই রাজ্যের সমর-শিক্ষার্থী বাহিনী গত বছর অনেক কৃতিত্ব দেখিয়েছিন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবি অনুযায়ী ব্যয়-বরাদ্দ এই সভায় অনুমোদন করার জন্য আবেদন করছি।

**DEMAND No. 32**

**Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)**

**Shri Prasanta Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.3,33,58,06,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : ''2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)''.

(This is inclusive of a total sum of Rs.83,39,52,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Prasanta Kumar Sur was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯০-৯১ সালের বিভিন্ন ব্যয়-বরাদ্দ পেশ করার প্রাক্কালে আপনার অনুমতিক্রমে বলতে চাই যে, স্বাস্থ্য হোল যে কোনও সামাজিক ও আর্থিক পরিস্থিতির প্রধান নির্দেশকগুলির মধ্যে অন্যতম। আমাদের দেশে এখনও বিরাটসংখ্যক লোক দারিদ্রসীমার নিচে, শতকরা ৬৪ ভাগ নিরক্ষর অনেকেই এখনও পর্যন্ত আধুনিক চিকিৎসা ব্যবস্থার কোনও সুবিধা পান না এবং এক বছরের কম বয়স্ক জাত শিশুদের মৃত্যুহার প্রতি হাজারে ৯৪ জন।

পশ্চিমবঙ্গের সরকার ও জনগণ "২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য" এই লক্ষ্যে পৌছানোর জন্য সবিশেষ চেষ্টা চালাচ্ছে। এটা স্বীকৃত যে জনস্বাস্থ্য সামাজিক ব্যবস্থার চূড়ান্ত ফলস্বরূপ এবং স্বাস্থ্য ব্যবস্থা সমাজের ন্যায় বিচারের একটি প্রধান নির্দেশক। এটা বিশেষভাবে উপলব্ধি করা গেছে যে, বর্তমান সময়ে স্বাস্থ্য প্রকল্পগুলির সফল রূপায়ণের জন্য সমস্ত স্তরে আন্ত এবং অন্তর্বিভাগীয় সমন্বয় প্রয়োজন। আধুনিক মতানুসারে স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থা করা কেবলমাত্র স্বাস্থ্য বিভাগের ওপর নির্ভরশীল নয়, বরঞ্চ এর সফল রূপায়ণের জন্য শিক্ষা, সামাজিক কল্যাণ, খাদ্য ও কৃষ্টি, পশুপালন, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং, আবাসন, গ্রামোন্নয়ন, পরিবেশ দূষণ প্রভৃতির মতো সামাজকে ও অর্থনৈতিক উন্নয়নের সাথে জড়িত বিভাগগুলির সমবেত প্রচেষ্টার প্রয়োজন।

এই পটভূমিকায় আমি ১৯৯০-৯১ সালের বাজেটে মুখ্য ব্যয়-বরাদ্দের সংক্ষিপ্ত বিবরণ এবার দেব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১লা এপ্রিল ১৯৮৯ সালের হিসাব অনুসারে পশ্চিমবঙ্গে ৮,১২৬টি উপকেন্দ্র ১,২১৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (এ জি এবং এফ আর ই চিকিৎসালয় সমেত) ৭৬টি গ্রামীণ হাসপাতাল বা কম্যুনিটি স্বাস্থ্যকেন্দ্র, ১৩টি জেলা হাসপাতাল; ৩৪টি মহকুমা হাসপাতাল এবং ৬০টি অন্যান্য হাসপাতাল ও ৭টি মেডিকেল কলেজ এবং ২টি স্নাতকোত্তর মেডিকেল শিক্ষণকেন্দ্রের অন্তর্গত ১১টি রেফারাল হাসপাতালের সমন্বয়ে অদ্বিতীয় সুবিন্যাস্ত স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থা বন্দোবস্ত আছে।

মহাশয়, "২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য" এই লক্ষ্যে পৌঁছানোর জন্য এই সরকার প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়নে পরিবার পরিকল্পনা এবং ক্ষুদ্র পরিবারের ধারণা প্রসারে, মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচি এবং তৎসহ রোগ বিমুক্তিকরণ ও নানাপ্রকার প্রতিষেধক এবং নিরাময় ব্যবস্থাদির ওপর বিশেষ গুরুত্ব দিয়েছেন। কাজের গুরুত্ব নিরাময়মূলক ব্যবস্থার চেয়ে নিবারণমূলক ব্যবস্থার ও স্বাস্থ্যের উৎকর্ষতার (Promotional aspect of health care) দিকে সরিয়ে আনার সবরকমের প্রচেষ্টা চালান হচ্ছে। সরকারি হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলির পরিচালন ব্যবস্থার সাথে স্থানীয় পঞ্চায়েত সমিতির সদস্যদের সংযোগেই কেবলমাত্র উপরোক্ত ব্যবস্থাগুলির সফল রূপায়ণ সম্ভব।

এই উদ্দেশ্যেই রাজ্য, জেলা, ব্লক এবং উপকেন্দ্র স্তরে স্থানীয় জনপ্রতিনিধি এবং সরকারি কর্মচারিদের নিয়ে এক একটি সমিতি গঠন করা হয়েছে যাতে ঐ সমস্ত প্রতিষ্ঠানের কাজের ওপর খবরদারী করা যায়। এছাড়া রোগমুক্ত-সমাজ গঠনের লক্ষ্যে সর্বসাধারণের বিশেষ করে মা ও শিশুর জন্য পুষ্টির ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

**প্রাথমিক স্বাস্থ্য পরিচর্যা ব্যবস্থার বিকাশসাধন**

এই রাজ্যে প্রাথমিক স্বাস্থ্যসেবা পরিচর্যা ব্যবস্থার বিকাশের ওপর সর্বাধিক গুরুত্ব আরোপিত হয়েছে। এই রাজ্যে প্রচলতি পরিকাঠামোর সংহতিকরণের উপরেও জোর দেওয়া হয়েছে। সর্বভারতীয় প্যাটার্ন অনুযায়ী মার্চ, ১৯৮৬ থেকে গ্রামীণ স্বাস্থ্য প্রতিষ্ঠানগুলি স্থাপনের ব্যাপারে যে সংশোধিত বিধি গৃহীত হয়েছে সেই অনুসারে অগ্রাধিকারের ভিত্তিতে ঐ প্রতিষ্ঠানগুলি জোরদার করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

ঐ সংশোধিত বিধি অনুযায়ী প্রতি লক্ষ মানুষের জন্য একটি গ্রামীণ হাসপাতাল, সাধারণ এলাকার প্রতি ৩০ হাজার মানুষের জন্য একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং আদিবাসী অধ্যুষিত ও সুন্দরবন এলাকায় প্রতি ২০ হাজার মানুষের জন্য একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (৬ শয্যা বিশিষ্ট) হবে।

সপ্তম পরিকল্পনার প্রারম্ভে অর্থাৎ ১-৪-৮৫ থেকে এই রাজ্যে ১,১৮৮টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (এ জি ও এফ আর ই হাসপাতালগুলিসহ), ৭৫টি গ্রামীণ হাসপাতাল (কম্যুনিটি স্বাস্থ্যকেন্দ্র) এবং ৬,০১৮টি উপকেন্দ্র ছিল। ৩১-৩-৮৯ তারিখে অবস্থা দাঁড়িয়েছিল, ১,২১৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ১৩৬টি গ্রামীণ হাসপাতাল এবং ৮,১২৬টি উপকেন্দ্র (১৩৬টি গ্রামীণ হাসপাতালের মধ্যে গ্রামীণ জনগণের পরিষেবায় নিযুক্ত ৬০টি অন্য হাসপাতাল অন্তর্গত)।

আশা করা যায়, ১৯৮৯-৯০ সালে ২৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (আই পি পি-৪ প্রকল্পের অন্তর্ভূক্ত প্রাথমিক অপারেশন থিয়েটার ও লেবার রুমরূপে ন্যূনতম পরিকাঠামোর সংযোগের পরে ৮৯টি উপস্বাস্থ্য কেন্দ্রকেও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত/রূপান্তরিত করা হয়েছে।

আগামী ১৯৯০-৯১ সালের লক্ষ্যমাত্রা নিম্নরূপঃ

(১) ৫০টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৪০টি গ্রামীণ হাসপাতাল (কম্যুনিটি স্বাস্থ্যকেন্দ্র) এবং ১,১৯৪টি নতুন উপকেন্দ্র স্থাপন ;

(২) আরও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতাল নির্মাণ ;

(৩) স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বর্তমান সুযোগ-সুবিধার সম্প্রসারণ ;

(৪) স্বাস্থ্যকেন্দ্রগুলির বিশেষ মেরামতিকরণ এবং বৈদ্যুতিকরণ।

**বহুমুখী স্বাস্থ্য প্রকল্প**

২৬শে জুলাই ১৯৮৫ থেকে পশ্চিমবঙ্গে রাজ্যের সর্বত্র বহুমুখী স্বাস্থ্য প্রকল্প প্রবর্তিত হয়েছে। পূর্বের একক উদ্দেশ্যে নিয়োজিত কর্মীগণকে নতুনভাবে প্রশিক্ষণ দিয়ে বহুমুখী প্রকল্পের কর্মীরূপে সমন্বিত করা হয়েছে "প্রশিক্ষণ ও নিয়োগ প্রকল্প"-এর অধীনে বহুমুখী প্রকল্পের পুরুষ কর্মীদের মূল প্রশিক্ষণ (প্রাক্-নিয়োগ) তিনটি প্রশিক্ষণকেন্দ্রে ১লা সেপ্টেম্বর, ১৯৮৭ সাল থেকে শুরু হয়েছে। এই কেন্দ্রগুলির প্রত্যেকটিতে ৩০টি করে আসন ছিল এবং প্রতি পর্যায়ে ৯০ জন প্রার্থী মাসিক ১২৫ টাকা বৃত্তি গ্রহণ করে একবছরে শিক্ষালাভ করছে। পরবর্তীকালে বর্ধমান আর টি সি ও কল্যাণীর আর টি সি কেন্দ্রদ্বয়ের প্রত্যেকটিতে আরও ৬০টি আসন সংখ্যা বৃদ্ধি করে উপরোক্ত প্রশিক্ষণ কর্মসূচির সাথে যুক্ত করা হয়েছে।

এই কর্মসূচির বর্তমান চিত্র নিম্নরূপঃ

| | | |
|---|---|---|
| (ক) | চালু উপকেন্দ্রের সংখ্যা | ৮,১২৬ |
| (খ) | বহুমুখী স্বাস্থ্য প্রকল্প কর্মী (পুরুষ) নিয়োজিত (মার্চ, ১৯৯০ সালে এই প্রকল্পে আরও ৩০০ কর্মী প্রশিক্ষণপ্রাপ্ত হবে) | ৯,১২০ |
| (গ) | বহুমুখী স্বাস্থ্য প্রকল্প কর্মী (মহিলা) নিয়োজিত | ৮,১২৬ |
| (ঘ) | বহুমুখী স্বাস্থ্য প্রকল্প পরিদর্শক নিয়োজিত (পুরুষ) (সর্বস্তরে) | ২,৭৩০ |
| (ঙ) | বহুমুখী স্বাস্য প্রকল্প পরিদর্শক (মহিলা) নিয়োজিত (সর্বস্তরে) | ৯৪৭ এম পি এইচ এস (মহিলা) + ৬৭০ সি এইচ এন + ৩৫০ (এম পি এইচ এস) (প্রশিক্ষণরত এবং প্রশিক্ষণের পর নিয়োগের অপেক্ষায়) |

বহুমুখী স্বাস্থ্যকর্মীদের (মহিলা) জন্য আমাদের ২৬টি প্রশিক্ষণকেন্দ্র আছে যার ২টি বেসরকারি সংস্থা দ্বারা পরিচালিত। এই প্রশিক্ষণকেন্দ্রগুলি ১,৭০৯ জন স্বাস্থ্যকর্মীকে দেড় বছর মেয়াদী প্রশিক্ষণ দিতে সক্ষম। এই রাজ্যের উন্নিতক সেবিকাদের জন্য ৬টি প্রশিক্ষণকেন্দ্র আছে যেখানে প্রতি বছর ৫৪০ জনকে প্রশিক্ষণ দেওয়া যায়। এই বিশাল স্বাস্থ্যকর্মিবৃন্দের আরও সময়োপযোগী প্রশিক্ষণ এবং সর্বস্তরে পরিদর্শনের প্রয়োজন। এইজন্য ধারাবাহিক পরিদর্শন প্রশিক্ষণ কার্যক্রম চালু করা হচ্ছে এবং পরিদর্শন, প্রশাসন ও কার্যকারিতার ব্যাপারে পঞ্চায়েত ব্যবস্থাকে অন্তর্ভুক্ত করা হয়েছে।

বহুমুখী স্বাস্থ্য প্রকল্পকর্মীদের (মহিলা) জন্য এই প্রশিক্ষণ ব্যবস্থা লক্ষ্যমাত্রায় পৌঁছবার জন্য যথেষ্ট কিন্তু পুরুষ কর্মীদের প্রশিক্ষণ ব্যবস্থার বৃদ্ধির প্রয়োজন এবং এইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে বছরে দুবার এই প্রশিক্ষণকেন্দ্রগুলিতে শিক্ষাক্রম চালু করার প্রস্তাব পাঠানো হয়েছে।

**সমষ্টিগত স্বাস্থ্য নির্দেশক প্রকল্প**

১৯৭৭ সালে মুর্শিদাবাদ জেলায় সমষ্টিগত স্বাস্থ্য নির্দেশক প্রকল্পকে বিশেষ প্রকল্প হিসাবে চালু করা হয় এবং পরবর্তীকালে সমস্ত জেলায় ইহা সম্প্রসারিত হয়। এর ফলে ৪১,২৩২ জন সমষ্টিগত স্বাস্থ্য নিদের্শক সৃষ্ট হয় এবং স্বাস্থ্য সম্বন্ধীয় শিক্ষা প্রসারে ও পরিবার নিয়ন্ত্রণ পদ্ধতি গ্রহণ সম্পর্কে উপযুক্ত বিবাহিত স্ত্রী-পুরুষদের সজাগ করার ব্যাপারে প্রতিষেধক ব্যবস্থা, রোগ প্রাদুর্ভাবের পুর্বাভাস, স্বাস্থ্যকর্মীর সঙ্গে সম্পূর্ণ সহযোগিতা বাড়ি গিয়ে সাধারণ রোগের চিকিৎসা এবং তাদের আয়ত্বে নয় এমন রোগের সংবাদ নিকটবর্তী স্বাস্থ্যকেন্দ্র বা হাসপাতালে পৌঁছানো বা পৌঁছে দেওয়া ইত্যাদি ব্যাপারে সক্রিয় ভূমিকা গ্রহণ করেন। যদিও এই ব্যাপারে বিগত কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকারের আগ্রহ কমে গেছে। তবুও তাদের সক্রিয়ভাবে সামিল করার জন্য প্রচেষ্টা চালানো হয়েছে। ফলস্বরূপ দেখা যায় কেন্দ্রীয় সরকার এই বহুমুখী স্বাস্থ্য নির্দেশক প্রকল্পটি বর্তমানে নতুনভাবে কার্যকর করার বিবেচনা করছেন।

**পরিবার কল্যাণ, প্রতিষেধক মাতৃমঙ্গল ও শিশুস্বাস্থ্য কর্মসূচি**

রাজ্য সরকার পরিবার কল্যাণ ও মাতৃমঙ্গল ও শিশুস্বাস্থ্য কর্মসূচিকে রাজ্যে প্রসারিত করতে ও ২০০০ সালের মধ্যে লক্ষ্যমাত্রায় পৌঁছতে দৃঢ়প্রতিজ্ঞ।

নিম্নলিখিত সামগ্রিক প্রয়াস নেওয়া হচ্ছেঃ

(১) দম্পতিদের ছোট পরিবারের আদর্শে উদ্বুদ্ধ করতে ;

(২) অনায়ত্ত সেবা জনগণের যত কাছে সম্ভব পৌঁছে দেওয়া ;

(৩) নিরলস পরিচালন, প্রশিক্ষণ, পুনঃ প্রশিক্ষণ এবং যন্ত্রপাতির আধুনিকীকরণের মাধ্যমে এই প্রকল্পের উন্নতি সাধন।

১৯৮৮ সালে কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রকাশিত সর্বশেষ বিজ্ঞপ্তিতে দেখা যায় যে, এই রাজ্য লক্ষ্যমাত্রায় পৌঁছানোর পথে যথেষ্ট অগ্রগতি দেখিয়েছে।

সর্বভারতীয় জন্মহার ৩১.০৩-এর পরিপ্রেক্ষিতে এই রাজ্যের জন্মহার প্রতি ১,০০০ জনসংখ্যার মধ্যে ২৮.০১-এর এসে গেছে। ভারতবর্ষের মাত্র তিনটি রাজ্য ছাড়া আর কোনও রাজ্যই জন্মহার এতটা কমাতে সক্ষম হয় নি।

সর্বভারতীয় মৃত্যুর গড়ের (১০.৯) পরিপ্রেক্ষিতে এই রাজ্যে প্রতি হাজার জনসংখ্যায় মৃত্যু হার ৮.৩-এ নামিয়ে আনতে সক্ষম হয়েছে। শুধুমাত্র কেরালা রাজ্যে মৃত্যুহার পশ্চিমবাংলার তুলনায় কম।

সমগ্র ভারতে যেখানে শিশুমৃত্যুর হার প্রতি হাজারে ৯৪ জন সেখানে পশ্চিমবাংলায় সেই সংখ্যা ৭০ জন। মাত্র তিনটি রাজ্যই এর থেকে কম শিশুমৃত্যুর হার দেখাতে পেরেছে।

**পরিবার পরিকল্পনা, রোগ বিমুক্তিকরণ এবং মাতৃমঙ্গল ও শিশুস্বাস্থ্য সেবার কর্মসূচি**

২০০০ সালের মধ্যে জন্মহার ২১ ও শিশুমৃত্যু ৬০-এর মধ্যে এই জাতীয় লক্ষ্যমাত্রায় পৌঁছানোর ব্যাপারে রাজ্য কৃতসংকল্প। এই কর্মসূচির ক্রমোন্নতিকল্পে ১৯৮৯-৯০ সালে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ

(ক) পরিবার কল্যাণ প্রতিষেধক টিকা ও শিশু ও মায়ের স্বাস্থ্যরক্ষার পর্যবেক্ষণ ও তৎসংক্রান্ত যথাযথ নিদের্শের উদ্দেশ্যে পঞ্চায়েত, স্থানীয় সংস্থাসহ জনপ্রতিনিধিদের নিয়ে রাজ্য, জেলা, মহকুমা ও উপকেন্দ্র স্তরে পপুলার কমিটি গঠিত হয়েছে ;

(খ) এই কর্মসূচির উন্নতিকল্পে ও পর্যবেক্ষণের জন্য জেলা পরিষদের সভাপতি এবং জেলা শাসকদের সম্পূর্ণভাবে সক্রিয় অংশগ্রহণের ব্যবস্থা নেওয়া হয়েছে ;

(গ) সংশ্লিষ্ট সমস্যাগুলি স্থানীয়ভাবে খতিয়ে দেখার জন্য সংযোগকারী অফিসারদের বিভিন্ন জেলায় পর্যায়ক্রমে পাঠানো হয়েছে ;

(ঘ) স্বাস্থ্য অধিকর্তা, চিকিৎসা শিক্ষণ অধিকর্তা ও বিশেষ সচিব পর্যায়ের সিনিয়র অফিসারদের প্রতি বিভাগে দেখাশোনা করার দায়িত্ব দেওয়া হয়েছে ;

(ঙ) কর্মসূচি পরিচালনার জন্য বিভাগীয় কমিশনারগণ সংশ্লিষ্ট বিভাগে গঠিত কমিটির নেতৃত্বে আছেন ;

(চ) সার্বজনীন শিশু স্বাস্থ্যরক্ষার কর্মসূচির অধীনে এবং অর‍্যাল রিহাইড্রেসন থেরাপি বা উদরপীড়ায় জলস্বল্পতার চিকিৎসার ব্যাপারে মেডিক্যাল ও প্যারা-মেডিক্যাল কর্মীদের জন্য নিরবচ্ছিন্ন প্রশিক্ষণ প্রকল্প গ্রহণ করা হয়েছে ;

(ছ) অর‍্যাল রিহাইড্রেসন থেরাপীর সাহায্যে উদরপীড়া নিরাময়ে জনগণকে প্রশিক্ষিত ও উৎসাহী হবার জন্য মেডিক্যাল কলেজগুলিতে বিশেষ কাউন্টার খোলা হয়েছে। দুটি মেডিক্যাল কলেজে উদরপীড়া প্রশিক্ষণ কেন্দ্রও চালু হয়েছে ;

(জ) সার্থক বন্ধ্যাকরণ ও অতিসূক্ষ্ম শল্যচিকিৎসা দ্বারা পুনঃপ্রজনন ক্ষমতা স্থাপন করার জন্য আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতালে একটি সেন্টার অব এক্সসেলেন্স খোলা হয়েছে। কেন্দ্রীয় সরকারের প্রকল্পে সংস্থাপিত দেশে মোট চারটি কেন্দ্রের মধ্যে এটি অন্যতম ;

(ঝ) শিশুদের টীকার মান নিরূপণের জন্য কলকাতার স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে একটি পোলিও টীকা পরীক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

এই কর্মসূচিতে জনগণের সার্বিক অংশগ্রহণের প্রয়োজন সম্বন্ধে রাজ্য সরকার সম্পূর্ণ অবহিত। জনপ্রতিনিধি, বিভিন্ন বণিক সংস্থা, শ্রমিকনেতা ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানদের নিয়ে এ ব্যাপারে তাদের অংশগ্রহণের উদ্দেশ্যে কতিপয় সেমিনার, ওয়ার্কশপ ও সম্মেলন হয়েছে। এই বিষয়ে গণমাধ্যমের প্রয়োজনিয়তা মোটেই উপেক্ষণীয় নয়। পরিবার কল্যাণ এবং মা ও শিশুর স্বাস্থ্যরক্ষার কর্মসূচি সংক্রান্ত তথ্য প্রচারের জন্য বিভিন্ন প্রকার শ্রবণ ও দর্শন মাধ্যম ব্যবহার করা হয়েছে।

পশ্চিমবঙ্গে ১৯৮৯-৯০ সালে পরিবার কল্যাণ ও শিশুস্বাস্থ্য রক্ষা কর্মসূচির লক্ষ্যমাত্রা পূরণের খতিয়ান নিম্নে উল্লিখিত হল ঃ

**জানুয়ারি, ১৯৯০ পর্যন্ত পরিবার কল্যাণ কর্মসূচির লক্ষ্যমাত্রা হিসাব**

| পদ্ধতি | লক্ষ্যমাত্রা (কেন্দ্রীয় সরকার) (বাৎসরিক) | কার্যসম্পাদন জানুয়ারি,'৯০ পর্যন্ত | অনুমেয় কার্য সম্পাদন ১৯৮৯-৯০ | কার্য সম্পাদনের শতকরা হিসাব জানুয়ারি,'৯০ পর্যন্ত |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| স্টেরিলাইজেশন (বন্ধ্যাকরণ/নির্বীর্জকরণ) | ৪,৫০,০০০ | ২,৩০,০০০ | ৩,৪০,০০০ | ৫১.১৯ |
| আই ইউ ডি | ১,৭৫,০০০ | ৯৪,৭৩১ | ১,৩০,০০০ | ৫৪.১৩ |
| সি সি ইউজারর্স ও পি ইউজারর্স (গর্ভনিরোধক বটিকা) | ৪,২৫,০০০ | ২,৪৬,০০০ | ৩,০০,০০০ | ৫৮.০৫ |
| | ১,০০,০০০ | ৭২,৩৯৩ | ১,০০,০০০ | ৭২.৩৯ |

**শিশু স্বাস্থ্যরক্ষা**

| টীকা | লক্ষ্যমাত্রা (বাৎসরিক) | কার্যসম্পাদন হিসাব (১৯৮৯-৯০) জানুয়ারি, '৯০ পর্যন্ত | কার্য সম্পাদনের শতকরা হিসাব (১৯৮৯-৯০) জানুয়ারি, '৯০ পর্যন্ত (বাৎসরিক) | কার্য সম্পাদনের হিসাব বিগত বৎসরে জানুয়ারি, '৯০ পর্যন্ত |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| টিটি (পি ডব্লু) | ১৭,৬৩,১০০ | ৭,৮২,৮১৯ | ৪৪.৪০ | ৭,৫০,২৫৯ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ডিপিটি | ১৩,৬১,৮০০ | ৮,২৬,৬৩০ | ৬০.৭০ | ৮,১৩,৫৮৪ |
| পোলিও | ১৩,৬১,৮০০ | ৮,১২,৫৭৮ | ৫৯.৬৭ | ৭,৩০,০০০ |
| বি সি জি | ১৩,৬১,৮০০ | ৯,৬৫,৯৯৯ | ৭০.৯৪ | ৮,২১,১৩০ |
| মিজিল্‌স্‌ | ১৩,৬১,৮০০ | ৫,২২,৭৩৫ | ৩৮.৩৯ | ৩,৯৫,২৭৪ |

**ভারতীয় জনসংখ্যা প্রকল্প—৪**

এটি ভারত সরকারের ১০৭ কোটি টাকায় মঞ্জুরীকৃত একটি প্রকল্প। প্রকল্পের খরচ আংশিক ভাবে ৫১.৫ মিলিয়ান এস ডি আর মুল্যের আই ডি এ ক্রেডিট দিয়ে নির্বাহ করা হবে (যার সমমূল্য আমেরিকা যুক্তরাষ্ট্রের ৫১ মিলিয়ান ডলার)। এটা হচ্ছে করাদি বাদ দিয়ে মোট প্রকল্প খরচের শতকরা ৬০ ভাগ। বাকি অংশ কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার বহন করবেন। রাজ্য সরকার এই প্রকল্পের মোট খরচের শতকরা ১০ ভাগ বহন করেন।

এই প্রকল্পের মূল লক্ষ্য হচ্ছে এ রাজ্যে জন্মহার নিয়ন্ত্রণ, শিশু ও প্রসুতির মৃত্যুহার কমানো। এই প্রকল্পের মাধ্যমে মোটামুটিভাবে সারা রাজ্যে এবং বিশেষ করে ১৯৮৫ সালের হিসেব মতো ১ কোটি ২২ লক্ষ জনসংখ্যা অধুষিত বর্ধমান, বাঁকুড়া, বীরভূম ও পুরুলিয়া—প্রকল্পের অধীন এই চারটি জেলায় রাজ্য সরকারের পরিবার কল্যাণ পরিকল্পনার উন্নয়ন ত্বরান্বিত করতে সাহায্য করবে। এই প্রকল্পের বৈশিষ্ট্য হোল ঃ

(১) স্বাস্থ্যসেবার সুবন্দোবস্ত ;

(২) প্রচার, জনসংযোগ ও জনশিক্ষা ;

(৩) প্রশিক্ষণ ;

(৪) মূল্যায়ন ;

(৫) প্রকল্প পরিচালনা।

**প্রকল্পের কার্যাবলী**

সমস্ত ক্ষেত্রেই এই প্রকল্পের অধীনে কাজের অগ্রগতি সন্তোষজনক। ভারত সরকার এবং বিশ্ব ব্যাঙ্ক এই প্রকল্পে কাজের অগ্রগতি সম্বন্ধে প্রশংসা করেছেন।

**নির্মাণ কাজ**

অনেকগুলো স্বাস্থ্যকেন্দ্র নির্মিত হয়েছে এবং কার্যোপযোগী করা হয়েছে। বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

| ক্রমিক সংখ্যা | কাজের নাম | প্রকল্পের লক্ষ্যমাত্রা | কতগুলো ইউনিটের নির্মাণ কাজ শেষ হয়েছে বা ৩১-৩-৯০-এর মধ্যে শেষ হচ্ছে | যে কাজগুলো ৩১-৩-৯১ তারিখের মধ্যে শেষ হবে বলে আশা করা যায় |
|---|---|---|---|---|

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১ | সাব সেন্টার (উপকেন্দ্র) | ৭৫২ | ৩৮৬ | ৩৬৬ |
| ২ | নতুন প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্র (পুরানো সহায়ক স্বাস্থ্যকেন্দ্র) নির্মাণ | ৩২ | ১৯ | ১৩ |
| ৩ | পুরানো প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ | ৩ | ২ | ১ |
| ৪ | নতুন প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্রের উন্নয়ন '১' | ৭৭ | ৩৬ | ৪১ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৫ | নতুন প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্রের উন্নয়ন '২' | ১৭১ | ৮৫ | ৮৬ |
| ৬ | পুরানো স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন | ৬৭ | ৫২ | ১৫ |
| ৭ | পুরানো স্বাস্থ্যকেন্দ্রের গ্রামীণ হাসপাতালে উন্নয়ন | ১২ | ৩ | ৮ (১টির কাজ মাননীয় আদালতের স্থগিতাদেশে আটকে আছে) |
| ৮ | বহুমুখী মহিলা স্বাস্থ্যকর্মীদের জন্যে প্রশিক্ষণ ভবন নির্মাণ | ২৪ | ১২ | ১২ |
| ৯ | জেনারেল নার্স ও মিডওয়াইফদের জন্যে প্রশিক্ষণ স্কুল ও হোস্টেল নির্মাণ | ১ | — | ১ |
| ১০ | গবেষণা ও প্রশিক্ষণ কেন্দ্র নির্মাণ | ১ | — | ১ |

**প্রশিক্ষণ**

আনুমানিক শতকার ৭৫ ভাগ ডাক্তার ও স্বাস্থ্যকর্মী চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণ গ্রহণ করেছেন। প্রকল্প বহির্ভূত জেলাগুলোর আধিকারিক ও কর্মিবৃন্দের প্রশিক্ষণ দানের ব্যবস্থার কথা হচ্ছে।

**পরিচালনা, তথ্য ও মূল্যায়ন ব্যবস্থা**

সারা রাজ্যে যোগ্য দম্পতি রেজিস্টার ও রোগ-প্রতিষেধক (ইম্যুনাইজেশন) রেজিস্টার চালু করা হয়েছে। প্রকল্পের অধীনে চারটি জেলায় যোগ্য দম্পতি রেজিস্টার ব্যবহার করা সম্বন্ধে প্রশিক্ষণ শেষ হয়েছে। এই পরিকল্পনাটিকে আরও কার্যকর করার মানসে কিছু কিছু গুরুত্বপূর্ণ সমীক্ষা চালানো হয়েছে—যেমন রোগ-প্রতিষেধক ব্যবস্থা দিয়ে শিশুদের রক্ষা করা ও মূল্যায়ন সম্পর্কিত সমীক্ষা, প্রশিক্ষণ প্রয়োজনের মূল্যায়ন সম্পর্কিত সমীক্ষা ইত্যাদি।

**তথ্য, শিক্ষা এবং যোগাযোগ**

কেন্দ্রীয় সরকার এবং বিশ্বব্যাঙ্কের সঙ্গে পরামর্শ করে কর্ম-পরিকল্পনা নেওয়া হয়েছে এবং এ ব্যাপারে আই ই সি কর্মসূচি সেই ভাবে চলছে।

**অন্ধত্ব নিয়ন্ত্রণ কর্মসূচি**

১৯৮৮-৮৯ সালে ৯০,০০০ হাজার ছানি কাটানোর লক্ষ্যমাত্রার মধ্যে ৭৪,৩৯৭টি ছানি কাটানোর ফলে লক্ষ্যমাত্রা শতকরা ৮২.৭ ভাগ সাফল্য অর্জিত হয়েছে। ১৯৮৯-৯০ সালে ৯০,০০০ ছানি কাটানোর লক্ষ্যমাত্রার মধ্যে ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৪৫,২৩৮টি অস্ত্রোপচার করা হয়েছে। ১৯৮৯-৯০ সালের ৬০ ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের চক্ষু বিভাগ সংযুক্ত করে মানোন্নয়ন করা হয়েছে। কোচবিহার জেলায় একটি ভ্রাম্যমান চক্ষু-চিকিৎসা কেন্দ্রের কাজ আশু শুরু করার আশা আছে।

১৯৯০-৯১ সালের লক্ষ্যমাত্রা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ছানি কাটানো | ৯০,০০০ |
| চক্ষুবিভাগ সংযুক্ত করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে মানোন্নয়ন | ৩১ |
| জেলা ভ্রাম্যমান চক্ষু-চিকিৎসা কেন্দ্র | ১ |
| চক্ষু ব্যাঙ্ক | ১ |

**নিবারণমূলক ব্যবস্থা**

অন্যান্য কর্মসূচির সঙ্গতি রেখে নানারকম সংক্রামক রোগের ব্যাপারে নিবারণী ও নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাদি সারা রাজ্যে উপযুক্ত গুরুত্ব দিয়ে গ্রহণ করা হয়েছে এবং জনস্বাস্থ্য সম্পর্কিত সমস্যাবলী যুদ্ধকালীন জরুরি অবস্থার ভিত্তিতে মোকাবিলা করা হয়েছে।

এখানে লক্ষ্য করা গেছে যে বিভিন্ন ব্যাধিজনিত আক্রমণের ঘটনা ১৯৮৮ সালের তুলনায় ১৯৮৯ সালে বহুক্ষেত্রে অপেক্ষাকৃত বেশি। অন্যদিকে মৃত্যুর ঘটনা কিন্তু লক্ষ্যণীয়ভাবে কমে গেছে। এ থেকে এটাই দেখা যাচ্ছে যে, ইতিবাচক কিছু উন্নতি আমরা অর্জন করেছি, কারণ আমাদের বিভিন্ন রোগ-সন্ধানী প্রাতিষ্ঠানিক প্রয়োগে দক্ষতার সঙ্গে বিভিন্ন নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাদি বিভিন্ন ব্যধির প্রাদুর্ভাবের বিরুদ্ধে অতি গ্রহণ করা গেছে।

**পেটের অসুখ**

এটা লক্ষ্য করা গেছে যে, পেটের অসুখের প্রকোপ ১৯৮৯ সালে সারা পশ্চিমবঙ্গে ১৯৮৮ সালের তুলনায় অনেক কম ছিল। যেমন, ১৯৮৮ সালে যেখানে এই সংখ্যা ছিল ১,৫৬,৯৭০ সেখানে ১৯৮৯ সালে এ ধরনের প্রাদুর্ভাব হয়েছিল ৯৩,৯৪৯। বিশ্লেষণ করে আরও দেখা গেছে যে, এই রোগের, গড় প্রাদুর্ভাব সংখ্যা ১৯৮৯ সালে ছিল ৪, যেখানে ১৯৮৮ সালে এই গড় ছিল ৭। এই সমস্ত রোগে মৃত্যুর হার ১৯৮৮ সালের ১.৯% থেকে নেমে ১৯৮৯ সালে ১.২% হয়েছে। উক্ত পর্যালোচনা থেকে নিম্নলিখিত স্থির সিদ্ধান্তসমূহ নেওয়া যেতে পারে ঃ

(ক) অগ্রিম নিবারণমূলক ব্যবস্থাদির প্রয়োগে এই ধরনের রোগে মৃত্যুহার নিম্নমুখী হয়েছে। যেমন পানীয় জলের উৎসমুখে নির্বীজাণুকরণ ব্যবস্থাদি এবং জনসাধারণের মধ্যে সচেতনতা বৃদ্ধি করার ফলেই এটা সম্ভব হয়েছে।

(খ) প্রয়োজনীয় নিয়ন্ত্রণ এবং নিবারণমূলক ব্যবস্থাদির সত্বর প্রয়োগের ফলে প্রতিটি রোগ প্রাদুর্ভাবের ক্ষেত্রে আক্রান্ত রোগীর সংখ্যা যথেষ্ট কমানো গেছে।

(গ) আশু রোগ নির্ণয় এবং দ্রুত ব্যবস্থাদি গ্রহণ, যেমন শরীরের জলীয় পদার্থের ভারসাম্যতা ফিরিয়ে আনার জন্য ও আর এস্ থেরাপির জনপ্রিয় করার চেষ্টার ফলে মৃত্যুর হারকে নিচের দিকে রাখা সম্ভব হয়েছে।

**কালাজ্বর**

১৯৮৯ সালে কালাজ্বরের ঘটনা প্রধানত পশ্চিম দিনাজপুর ও মালদা জেলায় এবং মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুরে দেখা গেছে। অবশ্য নদীয়া, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, বর্ধমান এবং হুগলির কোনও কোনও অঞ্চলেও এই রোগের প্রাদুর্ভাবের খবর পাওয়া গেছে। পূর্ববর্তী বছরে (১৯৮৮) যেখানে হাজার প্রতি মৃত্যুহার ২ ছিল সেখানে গত বছরে (১৯৮৯) এই হার হাজার প্রতি সামান্য বৃদ্ধি হয়ে ৬ হয়েছিল। কারণ হিসাবে রোগীদের, বিশেষ করে উত্তর ২৪-পরগনার রোগীদের বিধিসম্মত চিকিৎসা গ্রহণে অসম্মতি বা নিয়ম মানার অবহেলা দায়ী বলে দেখা গেছে। বিশ্লেষণ করে নিম্ননলিখিত কার্যক্রম নেওয়ার পক্ষে মত দেওয়া যায় ঃ

(ক) স্বাস্থ্যপ্রকল্পের বিভিন্ন স্তরের কর্মীদের উপযুক্ত প্রশিক্ষণের মাধ্যমে নিরীক্ষণমূলক প্রতিষ্ঠান ও প্রয়োগকে সফল করা গেছে।

(খ) পর্যাপ্ত ওষুধ প্রয়োগ করে এই রোগের সুচিকিৎসা নিশ্চিত করা সম্ভব।

(গ) মাত্র দু-তিনটি বিশেষ ক্ষেত্রে পেন্টামাইডিনের মতো মূল্যবান ওষুধের প্রয়োগ প্রয়োজন হয়েছিল। অন্যান্য সকল ক্ষেত্রেই সাধারণ ওষুধেই রোগের উপশম সম্ভব হয়েছে।

**সংক্রামক যকৃৎ রোগ**

সংক্রামক যকৃৎ রোগ খুব একটা বড় সমস্যা তৈরি করে না কেবলমাত্র উৎসমুখে পানীয় জল দূষণ ছাড়া, যার ফলে ১৯৮৮ সালে শহরতলী অঞ্চলে কয়েকটি রোগ প্রাদুর্ভাবের ঘটনা ঘটেছে। মেডিকেল কলেজ চত্বরে জল পরিশোধনের জন্য যে জাপানী যন্ত্র চালু করা

হয়েছে তা সন্তোষজনক ফল দিচ্ছে। অন্য অন্য আরও শিক্ষায়তনের আবাসিকদের জন্য জল পরিশোধনের উচ্চ গুণ সম্পন্ন এই ধরনের যন্ত্র চালু করা যায় কিনা, তা সক্রিয়ভাবে খতিয়ে দেখা হচ্ছে।

**জাপানী এন্‌কেফ্যালাইটিস্**

জাপানী এন্‌কেফ্যালাইটিসের প্রকোপের ঘটনা ১৯৮৮ সালের ৪টি জেলা থেকে বেড়ে ১৯৮৯ সালে দাঁড়িয়েছে ৯টি জেলায়। ১৯৮৮ সালের শতকরা ৪৩ মৃত্যুহার থেকে সেটা কমে ১৯৮৯ সালে দাঁড়িয়েছে শতকরা ৩৬-এ। ভয়ঙ্কর এই রোগের সুনির্দিষ্ট চিকিৎসা পদ্ধতি যেমন নেই, তেমনই সুনির্দিষ্ট নিয়ন্ত্রণ/নিবারণমূলক কোনও উপায় এ দেশে খুঁজে পাওয়া যায় নি ; তা সত্ত্বেও এই রোগের মোকাবিলা করার জন্য যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে ব্যবস্থাদি নেওয়া হয়েছে। ফলদায়ী কিছু কার্যক্রম নিচে লিপিবদ্ধ করা হল ঃ

(১) দ্রুত রোগ নির্ণয় এবং অবিলম্বে সম্ভাব্য চিকিৎসা ব্যবস্থা নিশ্চিত করা হয়েছে রাজ্য সাধারণ হাসপাতাল, মহকুমা ও জেলা হাসপাতাল এবং মেডিকেল কলেজ হাসপাতালগুলিতে—যেখানে উপযুক্ত অতিরিক্ত ওষুধ-উপকরণ দিয়ে এই রোগের মৃত্যুহারকে নিম্নমুখী রাখা সম্ভব হয়েছে।

(২) এই রোগ ছড়িয়ে পড়ার মুলে যে রোগ-বাহক পতঙ্গ দায়ী তাকে নিবারণমূলক নিয়ন্ত্রণে রাখার জন্য কীটনাশক ওষুধ ছড়ানোর প্রভৃত ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৩) কলকাতার স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন এবং বর্ধমানের 'জাপানী এন্‌কেফ্যালাইটিস্ স্টাডি সেন্টার' থেকে বিশেষজ্ঞ দল এবং রাজ্য সদর কার্যালয় থেকে কুশলী অফিসাররা প্রতিনিয়ত আক্রান্ত জেলাগুলির সঙ্গে নিবিড় যোগাযোগ রেখে চলেছেন।

(৪) ১৯৯০ সালের জন্য রাজ্য স্তরে সক্রিয় পরিকল্পনা প্রণয়ন করা হচ্ছে। জাপানী এন্‌কেফ্যালাইটিস্ রোগ ছড়িয়ে পড়ার যে ধরন আমাদের দেশের অন্য অঞ্চলে এবং পৃথিবীর অন্য অঞ্চলেও দেখা যায় তা একই। শূকর/শূকরছানা এ ব্যাপারে পরিচিত আধার এবং কিউলেক্স 'ভিস্‌নুই' জাতীয় মশা আমাদের রাজ্যে প্রধান রোগ-বাহক এবং সংক্রামক। কীটনাশক ওষুধ ছড়ানোর মাধ্যমে রোগ-বহন ব্যবস্থাকে নিয়ন্ত্রণ করা এবং মানুষের জন্য প্রতিরোধমূলক ব্যবস্থাদি যথা-স্বাস্য-শিক্ষা ব্যবস্থা জোরদার করা এবং টীকা পদ্ধতির ব্যাপক প্রয়োগ ইত্যাদি এবং অর্থ ও উপকরণের যোগানের অপ্রতুলতা আমাদের সম্পূর্ণ সাফল্যকে বিঘ্নিত করছে। যাই হোক, সবচেয়ে দুর্বল স্থানগুলিকে আগলে রাখার জন্য আমরা উদ্যমের দিক থেকে পিছিয়ে নেই।

**ম্যানেন্‌জাইটিস্**

জনবহুল ও অস্বাস্থ্যকর বসতি অঞ্চলে মাঝে মধ্যে বিক্ষিপ্ত প্রাদুর্ভাব ছাড়া, এই রোগ এখনও এই রাজ্যের জনস্বাস্থ্য ব্যবস্থা প্রধান সমস্যা তৈরি করে নি ; কলকাতায় স্থায়ীভাবে কয়েকটি জায়গায় যদিও এই রোগের প্রাদুর্ভাব ১৯৮৮ সালে ঘটেছে। কয়েক বছর ধরে হজ-তীর্থযাত্রীদের ক্ষেত্রে মে, জুন, জুলাই মাসব্যাপী টীকা নেওয়া বাধ্যতামূলক করা হয়েছে।

**ম্যালেরিয়া**

১৯৮৯ সালে সক্রিয় (অ্যাকটিভ) এবং অবক্রিয় (প্যাসিভ) শ্রেণী নির্ণয়ের সাহায্যে জ্বর জাতীয় রোগের বিশেষ অনুসন্ধান কর্মসূচি জোরদার করা হয়েছে। আশা করা যাচ্ছে ১৯৮৮ সালের তুলনায় ১৯৮৯ সালে 'রক্তের নমুনা সংগ্রহ অভিযান'কে সাফল্যের ক্ষেত্রে বেশ কিছুটা এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হবে। ১৯৮৯ সালে কুচবিহার, জলপাইগুড়ি, দক্ষিণ ২৪-পরগনা, পুরুলিয়া এবং মেদিনীপুর পূর্ব জেলা ম্যালেরিয়া রোগে মুখ্যত সমস্যার সৃষ্টি করেছিল। ১৯৯০ সালে সময়মত কীটনাশক ওষুধ ছড়ানো অভিযানসহ সক্রিয় কর্মসূচি রাজ্যের দুর্বল অঞ্চলগুলির জন্য গ্রহণ করা হয়েছে।

**কুষ্ঠ**

রাজ্যের মোট জনসংখ্যার ৬৫ শতাংশকে নিম্নোক্ত ব্যবস্থা গ্রহণের মাধ্যমে জাতীয় কুষ্ঠ নির্মূলীকরণ প্রকল্পের আওতায় আনা হয়েছে।

(১) ৫৫টি কুষ্ঠ নিবারণী কেন্দ্র, ১৭টি সংশোধিত কুষ্ঠ নিবারণী কেন্দ্র, ৭৩টি শহরভিত্তিক কুষ্ঠ নিবারণী কেন্দ্র এবং ৩৬৫টি সেট (সারভে শিক্ষা ও প্রশিক্ষণ) কেন্দ্র স্থাপন।

(২) পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় মাল্টি ড্রাগ চিকিৎসা ব্যবস্থা চালু করা। এবং

(৩) হাসপাতালের অস্থায়ী ওয়ার্ডে কুষ্ঠ চিকিৎসার ব্যবস্থা করা।

৩১-৩-৮৯ তারিখ পর্যন্ত এই রাজ্যে আনুমানিক ৪,৩০,৭৩০ জন কুষ্ঠ রোগী আছে, তন্মধ্যে ১,৭৫,২০০ জনকে চিকিৎসার জন্য নথিভুক্ত করা হয়েছে। ১৯৮৯-৯০ সালের ৩১-১২-৯০ তারিখ পর্যন্ত ১৫,৪৭৫ জন রোগীর নির্ধারণ করা হয়েছে। কুষ্ঠ নির্মূলীকরণ প্রকল্পের নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছেঃ

(ক) দূরদর্শন, বেতার এবং সংবাদপত্রের মতো গণমাধ্যমের সাহায্যে ব্যাপক এলাকাকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে।

(খ) আলোচনাচক্র এবং জনসভার মাধ্যমে স্বাস্থ্যশিক্ষার জন্য প্রতিটি জেলাকে অর্থ-বরাদ্দ করা হয়েছে। এ ব্যাপারে স্থানীয় পঞ্চায়েত এবং স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে সংযুক্ত করা হয়েছে।

(৪) কুষ্ঠ নিবারণ সংঘের উদ্যোগে শিলিগুড়ি এবং বর্ধমানে সরকারি সাহায্যে দুটি রাজ্য-ভিত্তিক আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে।

(৫) নতুন কুষ্ঠ নিবারণী কেন্দ্রের জন্য ১০টি গাড়ি কেনা হয়েছে।

(৬) ১৯৮৯-৯০ সালে কেন্দ্রীয় সরকার প্রদত্ত সাহায্য পুরোপুরি কাজে লাগানো হয়েছে।

(৭) রোগ নির্ণয় এবং চিকিৎসার লক্ষ্যমাত্রার শতকরা ৮৫ ভাগ এবং রোগ নিরাময়ের ক্ষেত্রে শথকরা ১০০ ভাগই সাফল্য অর্জন করা গেছে।

**যক্ষ্মা**

জাতীয় যক্ষ্মা-নিয়ন্ত্রণ প্রকল্প আধা-আধিভাবে কেন্দ্রীয় সাহায্যের আওতাভুক্ত ; এই সাহায্য যক্ষ্মা-প্রতিরোধী ওষুধ ও উপকরণাবলীর মাধ্যমে পাওয়া যায় এবং সেগুলি যক্ষ্মারোগীদের

জন্য গার্হস্থ্য চিকিৎসার সুবিধার্থে ব্যবহার করা হয়।

৫টি যক্ষ্মা-নিরাময় আশ্রম, ১৭টি যক্ষ্মা হাসপাতাল এবং ৫০টি এই রকম প্রতিষ্ঠান যেখানে রোগীদের জন্য যক্ষ্মা-ওয়ার্ড আছে, বিশেষত জটিল যক্ষ্মারোগী এবং ভেষজ-নিরপেক্ষ (ড্রাগ রেজিস্‌টেন্ট) যক্ষ্মারোগীদের চিকিৎসা সম্ভব। সর্বমোট ৬,২৬১টি শয্যা এই রাজ্যে এখন চালু আছে। এছাড়া ১৩০টি যক্ষ্মা-ক্লিনিক এবং রোগীদের জন্য বহির্বিভাগীয় কেন্দ্র আছে। আনুমানিক নব্বই হাজার যক্ষ্মা-রোগাক্রান্ত নতুন লোকের সন্ধান পাওয়া গেছে এবং দুই লক্ষাধিক যক্ষ্মারোগীকে ১৯৮৯ সালে বিনামূল্যে যক্ষ্মা-প্রতিরোধী ওষুধ বিতরণ করে চিকিৎসা করা হয়েছে।

হাওড়া, বীরভূম ও উত্তর ২৪-পরগনা জেলায় তিনটি জেলা যক্ষ্মাকেন্দ্র এবং তমলুকের অতিরিক্ত জেলা স্বাস্থ্যকেন্দ্রের উন্নীতকরণের কাজ চলছে। ২টি নতুন যক্ষ্মা-বহির্বিভাগ (মেদিনীপুর জেলার বানীপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং বাঁকুড়া জেলার খেজুরিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র) এবং ৩০টি যক্ষ্মা-পৃথকীকরণ শয্যা (জলপাইগুড়ির বীরপাড়ার স্টেট জেনারেলস হাসপাতালে ১৫টি এবং মালদার চাঁচল গ্রামীণ হাসপাতালে ১৫টি) সরকারের বিবেচনাধীন আছে।

**ফাইলেরিয়া**

জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ প্রকল্প একটি—শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত কার্যক্রম। পশ্চিমবঙ্গ ফাইলেরিয়া রোগ-অধ্যুষিত রাজ্য। আনুমানিক এক কোটি পঁচাশি লক্ষ লোক এই সমস্ত এলাকায় বাস করেন। মাইক্রো ফাইলেরিয়া রোগবহনকারী রোগীর চিহ্নিতকরণ এবং চিকিৎসা যথেচ্ছ নমুনা সার্ভের সাহায্যে করা হয়। এই উদ্দেশ্যে এই রাজ্যে চারটি ফাইলেরিয়া সার্ভে ইউনিট ফাইলেরিয়াসিস্‌ সমস্যা নিয়ন্ত্রণের কাজে নিযুক্ত আছে।

১০টি ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কেন্দ্র ও তিনটি ফাইলেরিয়া ক্লিনিকের সাহায্যে এই রোগের নিরূপণ চিকিৎসার ব্যবস্থা আছে। ফাইলেরিয়া রোগীদের চিকিৎসা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, মহকুমা হাসপাতাল ও জেলা হাসপাতালে হয়ে থাকে।

**এইড্‌স্‌**

১৯৮৮ সালের অক্টোবর মাসে পশ্চিমবঙ্গে এইড্‌স্‌ রোগ প্রথম ধরা পড়ে। বিদেশিদের সঙ্গে সংস্পর্শ পশ্চিমবঙ্গের এই রোগ প্রসারের পথ বলে বিবেচিত হয়েছে।

রাজ্যস্তরে একটি এইড্‌স কমিটি ও একটি এইড্‌স সেল তৈরি হয়েছে। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন ও ন্যাশনাল ইনস্টিটিউট অফ কলেরা অ্যান্ড এনটেরিক ডিজিজেস্‌ এই রাজ্যে এই ব্যাপারে তদারকী কেন্দ্রের কাজ করছে। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন ও কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্কে রক্তদাতাদের রক্তে এইড্‌সের 'অ্যান্টিবডি'র অস্তিত্ব নিরূপণের জন্য রক্ত পরীক্ষার কাজ শুরু হয়েছে। আরও পাঁচটি এইরূপ কেন্দ্র স্থাপিত হবে। (যথাঃ কলিকাতা মেডিক্যাল কলেজে ২য়, এস এস কে এম, এন আর এস, সি এন এম সি এবং আর জি কর হাসপাতাল) ১৮৪ জন বিদেশির রক্ত পরীক্ষায় তিনজনের রক্তে এই রোগের জীবাণুর অস্তিত্ব পাওয়া যায় এবং তাদের প্রত্যেককেই ফেরত পাঠানো হয়েছে। রক্তজাত ঔষধ ব্যবহারের আগে এইড্‌স্‌ অ্যান্টিবডির অস্তিত্ব নিরূপণের জন্য পরীক্ষা করা হচ্ছে।

১৯৮৯ সালের জুন মাসে ২২ জন মেডিক্যাল অফিসার ও ৫৭ জন মেডিক্যাল টেকনোলজিস্টকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। কলকাতা মেডিক্যাল কলেজকে এইড্‌স রোগের চিকিৎসাকেন্দ্র হিসেবে চিহ্নিত করা হয়েছে। এইড্‌সে ক্লিনিক্যাল ম্যানেজমেন্টের জন্য কলকাতা মেডিক্যাল কলেজে ১৯৮৯ সালের এপ্রিল মাসে প্রশিক্ষণ পাঠক্রম অনুষ্ঠিত হয়েছিল।

জনসাধারণকে এই সম্বন্ধে সচেতন করতে আলোচনাচক্র ও জনসভার আয়োজন করা হচ্ছে। উচ্চ সম্ভাবনাযুক্ত স্বাস্থ্যশিক্ষার কর্মসূচি গ্রহণের চিন্তা করা হচ্ছে।

**প্রাকৃতিক**

১৯৮৯ সালের এপ্রিল-মে মাসে খরা, মে মাসে সাইক্লোন ও আগস্ট মাসে বন্যায় রাজ্যের কোনও অঞ্চল ক্ষতিগ্রস্ত হয়েছিল।

সময়মতো লোকজন, টাকাকড়ি ও জিনিসপত্র পাঠিয়ে ব্যবস্থা গ্রহণ করায় কোনও রোগের বড়রকমের প্রাদুর্ভাব হয় নি।

**মহামারী সংক্রান্ত তথ্যানুসন্ধান**

কলকাতার স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন, বর্ধমান মেডিক্যাল কলেজ, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ এবং জেলাগুলি থেকে বিশেষজ্ঞদের নিয়ে সরকার আঞ্চলিক ভিত্তিতে বিশেষজ্ঞগোষ্ঠী গঠন করার সিদ্ধান্ত নিয়েছে।

১৯৯০-৯১ সালের জন্য রোগ নিয়ন্ত্রণ কর্মসূচি তৈরি করা হয়েছে। বিশেষভাবে পতঙ্গবাহিত রোগের ক্ষেত্রে সংহত রোগবাহক নিয়ন্ত্রণ কর্মসূচি পরিকল্পিত হয়েছে।

সমস্ত সংক্রামক রোগের ক্ষেত্রে স্বাস্থ্য শিক্ষা কার্যক্রম ফলপ্রসূভাবে কার্যকর করার জন্য স্কুল স্বাস্থ্য বিভাগটির স্বাস্থ্য শিক্ষা শাখা মাসমিডিয়া ডিভিসনের সঙ্গে যুক্ত করা হয়েছে।

জলাতঙ্ক রোগে টীকা উৎপাদন বৃদ্ধির জন্য পাস্তুর ইনস্টিটিউটকে শক্তিশালী করার পরিকল্পনা সরকারের সক্রিয় বিবেচনায় রয়েছে।

**বেহালায় ভেজাল তেল ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের চিকিৎসা ও ত্রাণ সম্পর্কীয় ব্যবস্থা**

১৯৮৮ সালের মাঝামাঝি (জুলাই/আগস্ট) বেহালা-টালিগঞ্জ অঞ্চলের বেশ কিছু বাসিন্দা ভেজাল রেপসীড ও সরিষার তেল খেয়ে টকসিক পলিনিউরোপ্যাথি রোগে অসুস্থ হয়ে পড়েন। ঐ অসুখে আক্রান্ত মোটামুটি ৫৭০ জনকে সরকারি হাসপাতালে (বিদ্যাসাগর, এম আর বাঙ্গুর, এস এস কে এম, বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজি ও মেডিক্যাল কলেজ হাসপাতাল) অন্তর্বিভাগে চিকিৎসা করা হয় এবং পরবর্তীকালে ছেড়ে দেওয়া হয়।

সেরা বিশেষজ্ঞদের পরামর্শ অনুযায়ী হাসপাতালে অন্তঃ ও বহির্বিভাগে চিকিৎসা ছাড়াও, কতকগুলি প্রাথমিক চিকিৎসা কেন্দ্র সংক্রামিত অঞ্চলে খোলা হয়েছিল। আক্রান্ত রোগীদের জন্য ওষুধপত্তর, খাবার-দাবার বিশেষজ্ঞদের বিশেষ সাহায্য এবং সহায়ক যন্ত্রপাতির জন্য আনুমানিক ৭,৯৬,০০০ টাকা খরচ করা হয়েছে।

বিশেষ ত্রাণ, অর্থে ও সাহায্যকারী অনুদান হিসাবে, দুর্গত পরিবারবর্গদের নিয়মিতভাবে

দেওয়া হচ্ছে। ১৯৯০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত আনুমানিক ৯,৭১,৮০০ টাকা বিশেষ ত্রাণ হিসাবে অর্থে ও ৫,৭২,২৪০ টাকা সাহায্যকারী অনুদান হিসাবে দেওয়া হয়েছে।

স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুসারে দুর্গত রোগীদের পুনর্বাসনের জন্য দক্ষিণ ২৪-পরগনা জেলাশাসকের মাধ্যমে বিতরণের জন্য ১৮,৪৯,৭০০ টাকা মঞ্জুর করেছে।

ইতিমধ্যে তেলে ক্ষতিগ্রস্ত লোকদের পক্ষে উপযুক্ত সাহায্য ও ক্ষতিপূরণ দাবি করে একটি মামলা করা হয় ন্যাশনাল কনজিউমার ডিসপিউট রিড্রেসাল কমিশনের কাছে।

সদ্যপ্রাপ্ত অন্তর্বর্তীকালীন আদেশানুযায়ী ৬১ জন ক্ষতিগ্রস্ত রোগীর পুনর্বাসনের জন্য ৪,৯৫,০০০ টাকা, ৬ জন ক্ষতিগ্রস্ত রোগীর জন্য ২৮,০০০ টাকা মূল্যে ফিজিক্যাল এইড্স বরাদ্দ হয়েছে। চূড়ান্ত আদেশ পাবার পর ত্রাণ ও কল্যাণ বিভাগের সঙ্গে আলোচনা করে কার্যকর করার জন্য বিবেচনা করা হবে।

**নিরাময়মূলক ব্যবস্থা**

পূর্বেই আমি বলেছি যে, এই রাজ্যে এক অদ্বিতীয় স্বাস্থ্য পরিকাঠামো রয়েছে। বর্তমান অবস্থার সংহতিকরণ ও সুযোগ-সুবিধাগুলির উন্নয়ন করার ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

**জেলা ও মহকুমা হাসপাতাল**

বর্তমানে বর্ধমান জেলায় কোনও জেলা হাসপাতাল নেই। ১৯৮৯-৯০ সালে ১৭৭.১৬ লক্ষ টাকা ব্যয়ে বামাচন্ডাইপুর জেলা হাসপাতালের ধরনে ২৫০-শয্যাবিশিষ্ট একটি গ্রামীণ হাসপাতাল নির্মাণকার্যের অনুমোদন দেওয়া হয়েছে। আপাতত তথায় ১০০টি শয্যা চালু হবে।

১৯৯০ সালে কুচবিহার জেলার মেকলিগঞ্জে ১২০-শয্যাবিশিষ্ট একটি সুসম্পূর্ণ মহকুমা হাসপাতাল চালু হবে বলে আশা করা যায়। ১৯৯০-৯১ সালে উত্তর ২৪-পরগনার অন্তর্গত বারাসাত মহকুমা হাসপাতালের উন্নয়নের কাজ হাতে নেওয়া হবে।

**হাসপাতাল শয্যা সংখ্যা**

জনগণের জন্য স্বাস্থ্য পরিচর্যামূলক ব্যবস্থাগুলির সম্প্রসারণের ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগের দরুন বেশ কয়েকটি হাসপাতাল স্থাপিত হয়েছে এবং মোট শয্যাসংখ্যার (স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতালগুলির শয্যাসংখ্যা ধরে) প্রায় ১২ শতাংশ শয্যা বেসরকারি সংস্থা ও স্বেচ্ছাসেবী সংগঠন দ্বারা পরিচালিত হাসপাতালগুলিতে রয়েছে। এই বিষয়ে কতিপয় বড় বড় রাজ্যের এবং সর্বভারতীয় অবস্থার চিত্র নিচের সারণিতে প্রদর্শিত হল ঃ

| ক্রম সংখ্যা | রাজ্য | সরকারি হাসপাতাল | শয্যা | স্বায়ত্বশাসিত সংস্থা হাসপাতাল | শয্যা | বেসরকারি ও স্বেচ্ছাসেবী সংগঠন হাসপাতাল | শয্যা |
|---|---|---|---|---|---|---|---|
| ১। | অন্ধ্রপ্রদেশ | ৩৪৫ | ২৫,২৫১ | ৪ | ৪৬ | ২৬৬ | ১১,১০৩ |
| ২। | বিহার | ২০৮ | ১৯,৬৫২ | ১ | ৪৯ | ৯০ | ৮,৫১৯ |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ৩। | গুজরাট | ১৫০ | ১৫,০০৫ | ৬৩ | ৩,৯৪৩ | ১,২১১ | ২১,১২৮ |
| ৪। | কর্ণাটক | ১৬৯ | ২৪,৩২৪ | ২৯ | ৭৩৮ | ৫১ | ৭,৩৩৯ |
| ৫। | কেরালা | ১৫৯ | ২৯,৩৬৩ | — | — | ১,৮৯৪ | ৪৪,৩২১ |
| ৬। | মহারাষ্ট্র | ৪৪২ | ৪৭,৬২৩ | ৮৯ | ৯,৫০৩ | ১,৩৫০ | ৩৫,৮৩৭ |
| ৭। | উত্তরপ্রদেশ | ৫৪৩ | ৩৪,২৬৭ | ৪২ | ৯৮৫ | ১৫৯ | ১২,০২৬ |
| ৮। | পশ্চিমবঙ্গ | ২৬৪ | ৪৬,৭২৭ | ২২ | ৬০৯ | ১২৬ | ৬,৫১১ |
| সর্বভারতীয় চিত্র | | ৪,০৪২ | ৩,৯০,৫৫২ | ২৯২ | ২০,২২০ | ৫,৪৯৭ | ১,৭৫,১১৭ |

* উৎস কেন্দ্রীয় সরকারের সেন্ট্রাল ব্যুরো অব হেল্‌থ ইন্টেলিজেন্স কর্তৃক প্রকাশিত 'হেল্‌থ ইনফরমেশন ইন্ডিয়া, ১৯৮৮'।

**টিচিং হাসপাতাল**

স্বাস্থ্য বিভাগ টিচিং হাসপাতালগুলির উন্নতি যেন বন্ধ না হয় এ বিষয়ে সদা তৎপর। অনেকগুলি হাসপাতালে নতুন সুযোগের সংস্থান করা হয়েছে এবং যেখানে যেখানে সুযোগ-সুবিধা বিদ্যমান সেখানে তার উন্নতি বিধান হয়েছে। এস এস কে এম হাসপাতালে গ্যাসট্রো-এনটেরলজি বিভাগ নামে একটি নতুন বিভাগ খোলার অনুমোদন দেওয়া হয়েছে। কিডনি সংস্থাপনার জন্য (ট্রান্সপ্লানটেশন) নতুন সুবিধে ও সুযোগের সংস্থান করা হচ্ছে এবং এই উদ্দেশ্যে এস এস কে এম হাসপাতালে সতেরো লক্ষ টাকা ব্যয়ে একটি হাসপাতাল বাড়িকে আরও বর্ধিত করা হচ্ছে। এর জন্য ছাব্বিশ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনার সরকারি আদেশনামা বের হয়েছে। এর আগে একই কারণের জন্য ইউরোলজি বিভাগকে যন্ত্রপাতি দেওয়া হয়েছে।

ক্যান্সার চিকিৎসার জন্য আরও বিশেষ সুবিধাদানের উদ্দেশ্যে বাঁকুড়ার বি এস মেডিক্যাল কলেজ হাসপাতালে একটি ক্যান্সার ওয়ার্ড খোলা হয়েছে। এখানে যাতে একটি কোবাল্ট যন্ত্র দেওয়া যায় তার জন্য প্রয়োজনীয় বাড়ি তৈয়ারির কাজ পরীক্ষা করা হবে। উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালেও অনুরূপভাবে কোবাল্ট যন্ত্রের সংস্থাপনার জন্য একটি বাড়ি নির্মাণের জন্য প্রাথমিক পরীক্ষা চলছে। ক্যান্সার চিকিৎসার সুযোগ বৃদ্ধির জন্য এস এস কে এম হাসপাতালে ৪৫ লক্ষ টাকা ব্যয়ে একটি নতুন কোবাল্ট যন্ত্র বসানোর সরকারি নির্দেশ জারী করা হয়েছে।

শুধুমাত্র ক্যান্সার রোগীর জন্যই নয়, হার্টের রোগীদের জন্যও উন্নত মানের সুযোগের প্রসার করা হচ্ছে। এস এস কে এম হাসপাতালে ইকোকার্ডিয়াগ্রাফ (হোল্টার মনিটর) যন্ত্রটি প্রায় ২৭ লক্ষ টাকা ব্যয়ে স্থাপন করা হয়েছে। ডায়ালিসিস ইউনিটে হলো ফাইবার ডায়ালাইজারের যোগান দেওয়া হয়েছে যাতে এর অভাবে অসুবিধে না হয়।

এস এস কে এম হাসপাতালের কার্ডিওসার্জারি বিভাগে একটি নতুন হার্ট-লাঙ্‌ মেশিন কেনার অনুমতি দেওয়া হয়েছে। এই হাসপাতালের প্লাস্টিক সার্জারি বিভাগে প্রায় ১৯ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনার অনুমতি দেওয়া হয়েছে যাতে আগুনে পুড়ে যাওয়া রোগীদের আরও ভালো চিকিৎসা হয়। ক্রিটিকাল কেয়ার ইউনিটে একটি আধুনিক কৃত্রিম শ্বাসযন্ত্র স্থাপনের আদেশনামা শীঘ্রই বের হবে।

বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজিতে অনেক আধুনিক যন্ত্রাপাতি দেওয়া হয়েছে। এর মধ্য সবচেয়ে উল্লেখযোগ্য হচ্ছে এক কোটি উনসত্তর লক্ষ টাকা ব্যয়ে আর একটি সি টি স্ক্যান যেটি সমস্ত শরীরের সিটি স্ক্যান করতে পারবে। এছাড়া স্পেক্ট্রো ফটোমিটারও দেওয়া হয়েছে এবং অনেক যন্ত্রপাতি কেনার প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন।

এল আর এস হাসপাতালে একটি নতুন গ্যাস অ্যানালাইসার-এর জন্য প্রায় ৯.৫ লক্ষ টাকা ব্যয়ে স্থাপন করার আদেশ জারী হয়েছে। এছাড়া ঐ হাসপাতালের কার্ডিও থোরাসিক সার্জারি বিভাগ হৃদ্‌রোগের শল্যচিকিৎসার নিমিত্ত প্রয়োজনীয় যন্ত্রপাতি কেনার জন্য প্রায় ২৫ লক্ষ টাকা পেতে চলেছে। মেডিকেল কলেজের কার্ডিও থোরাসিক সার্জারি বিভাগের জন্য প্রায় ৬৫.০ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনার প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন। আমাদের রাজ্যের হাসপাতালগুলিতে লেজার রশ্মির দ্বারা চিকিৎসার কোনও সুযোগ এতদিন পর্যন্ত ছিল না। মেডিকেল কলেজের চক্ষু বিভাগের জন্য একটি নতুন লেজার যন্ত্র কেনার জন্য প্রয়োজনীয় অর্থের মঞ্জুরীকৃত আদেশ জারী হয়েছে। আশা করা যায়, এই সুযোগদানের সঙ্গে ফলশ্রুতি হিসেবে এই সুযোগ প্রাপ্তির জন্য অন্য রাজ্যে যাওয়ার প্রবণতা কমবে।

আর জি কর মেডিকেল কলেজ হাসপাতালে এতদিন পর্যন্ত হার্টের রোগীদের চিকিৎসার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতির সুযোগ ছিল না। এই ঘাটতি পূরণের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে এবং আশা করা যায় অদূর ভবিষ্যতে এটি যথাযথভাবে কাজ করবে।

টিচিং হাসপাতালগুলির নাম উন্নয়ন করার উদ্দেশ্য নিয়ে ১৭টি সুপার-স্পেসালিটি বিভাগকে চিহ্নিত করা হয়েছে এবং এদের মধ্যে ৫টি বিভাগকে জরুরি ভিত্তিতে উন্নীত করা হবে।

**সাধারণ হাসপাতাল**

যাদবপুরে বাঘা যতীন পল্লীতে ৩০টি শয্যাবিশিষ্ট একটি নতুন সাধারণ হাসপাতাল চালুর অনুমোদন দেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সালে এই হাসপাতালে আরও শয্যা চালু করার বিষয়টি বিভাগের সক্রিয় বিবেচনাধীন আছে।

১৯৯০-৯১ সালে চাকদহ হাসপাতাল এবং শম্ভুনাথ পন্ডিত হাসপাতালসহ অন্যান্য হাসপাতালে ১০০টি নতুন শয্যা চালু করার বিষয় সরকারের বিবেচনাধীন আছে। জনগণের বহু দিনের দাবি মেটাতে গার্ডেনরীচে আনুমানিক ১১৭.৮৫ লক্ষ টাকা ব্যয়ে ৬.৫৬ একর জমির ওপর আপাতত ৩০-শয্যাবিশিষ্ট একটি হাসপাতাল নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে। বিগত ২৪-৩-৯০ তারিখে মহামান্য মুখ্যমন্ত্রী মহাশয় এই হাসপাতালের ভিত্তিপ্রস্তর স্থাপন করেছেন। ১৯৯০-৯১ সালে বর্তমান হলদিয়া স্টেট জেনারেল হাসপাতালটিকে মহকুমা হাসপাতালে রূপান্তরিত করা এবং দুর্গাপুর মহকুমা হাসপাতালের পরিকাঠামোর অধিকতর শক্তিশালী করার বিষয়ও বিবেচনাধীন আছে।

**ব্লাড ব্যাঙ্ক**

বর্তমান বৎসর (১৯৮৯-৯০) ২টি ব্লাড ব্যাঙ্ক—একটি বারাসত মহকুমা হাসপাতালে এবং অন্যটি টালিগঞ্জের এম আর বাঙ্গুর হাসপাতালে খোলা হয়েছে। আরও ২টি ব্লাড ব্যাঙ্ক—একটি হাওড়া ও অন্যটি জলপাইগুড়িতে চালু হবার জন্য প্রস্তুত আছে।

ড্রাই প্লাজমার সুষ্ঠু সংরক্ষণের নিমিত্ত সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের জন্য প্রায় ১.৪ লক্ষ টাকায় একটি ড্রাই প্লাজমা মেশিন ক্রয় করা হয়েছে।

সর্বসাধারণের সেবার স্বার্থে এবং নগরের টিচিং হাসপাতালে অবস্থিত ব্লাড ব্যাঙ্কগুলির সাথে কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক-এর কার্যকর নেটওয়ার্ক তৈরি করতে উক্ত ব্লাড ব্যাঙ্কগুলিতে কমপিউটার প্রচলনের একটি প্রকল্প সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। দান করা রক্তের বাধ্যতামূলক পরীক্ষার ওপর গুরুত্ব দিয়ে সংগৃহীত রক্তের গুণগত উৎকর্ষ সাধনের ওপর জোর দেওয়া হচ্ছে।

**মানসিক স্বাস্থ্য কর্মসূচি**

ভারত সরকারের ব্যয়-নির্বাহে চালিত মানসিক স্বাস্থ্য প্রকল্পের অধীনে নীলরতন সরকার মেডিকেল কলেজ ও হাসপাতালটিকে কেন্দ্রীয় শিক্ষণ কেন্দ্র হিসাবে নির্বাচিত করা হয়েছে। এখানে প্রয়োজনীয় শিক্ষণ প্রদানের ব্যবস্থা নেওয়া হয়েছে। কর্মসূচিটির সম্পাদনে যথার্থ আন্তরিক জোর দেওয়া হচ্ছে।

**মাদকাসক্তি প্রতিরোধ**

স্বাস্থ্য বিভাগ বর্তমানে প্রাথমিকভাবে মাদকাসক্তদের চিকিৎসা ও বিষমুক্ত করার ব্যাপারে সচেষ্ট। বহির্বিভাগের চিকিৎসার ব্যবস্থা ছাড়াও নিম্নলিখিত সরকারি হাসপাতালগুলি মাদকা-সক্তদের চিকিৎসার জন্য নির্ধারিত করা হয়েছে ঃ

| | | | |
|---|---|---|---|
| ১। | নীলরতন সরকার মেডিকেল কলেজ | ... | ৫টি শয্যা |
| ২। | কলকাতা পাভলভ হাসপাতাল | ... | ১০টি শয্যা |
| ৩। | বহরমপুর মানসিক হাসপাতাল | ... | ১০টি শয্যা |
| ৪। | ভবানীপুর মেন্টাল অবজারভেশন ওয়ার্ড | ... | ৬টি শয্যা |

অধিকন্তু, সরকারি অ্যাডমিনিস্ট্রেটারের অধীন বেসরকারি প্রতিষ্ঠান, সরকারপুল মানসিক হাসপাতালে ২৫টি শয্যা চালু আছে।

ইউ এন ডি পি-র অর্থানুকূল্যে মাদকাসক্তদের চিকিৎসার জন্য একটি সেন্টার অব এক্সসিলেন্স স্থাপনের অনুমোদন ভারত সরকার দিয়েছে এবং ভবানীপুর সেন্ট্রাল অবজারভেসন ওয়ার্ডের শয্যা সংখ্যা ৬টি থেকে ৩০টিতে বৃদ্ধি করতে ২২ লক্ষ টাকা ব্যয় নির্মাণকাজ রাজ্য সরকার মঞ্জুর করেছে।

**পথ্যের জন্য বরাদ্দ**

বর্তমান বাজার দরের বিবেচনায় অন্তর্বিভাগীয় রোগীদের পথ্যের জন্য আর্থিক বরাদ্দের হার অপর্যাপ্ত বলে বিবেচিত হয়েছে। সেজন্য রোগীদের স্বাস্থ্যকর ও পুষ্টিকর পথ্য সরবরাহ সুনিশ্চিত করতে এই আর্থিক বরাদ্দের হার বৃদ্ধির একটি প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছে।

**অন্যান্য কর্মসূচি**

পূর্বে কথিত রক্তের যোগান ও হাসপাতালের আন্তর্বিভাগের শয্যাপ্রাপ্তির খবরাদি নিয়ন্ত্রণে রাখতে আশা করা যায় যে, কলকাতায় অন্যান্য হাসপাতালের সাথে টারমিনাল যোগাযোগ রেখে কলকাতা মেডিকেল কলেজ হাসপাতালে একটি কমপিউটার স্থাপন করা হবে।

দক্ষিণ ২৪-পরগনার মোমিনপুরে মর্গ নির্মাণকাজ সমাপ্তপ্রায়। তাছাড়া, রাণাঘাট ও উলুবেড়িয়ায় মর্গের নির্মাণ কাজ অনুমোদিত হয়েছে।

**মেডিকেল শিক্ষা**

আমাদের মেডিকেল শিক্ষা ও টিচিং হাসপাতালের নিরন্তর প্রচেষ্টার ফলশ্রুতিস্বরূপ West Bengal Medical Health Service Ordinance, 1990 ইতিমধ্যেই জারী করা হয়েছে ও সরকারি গেজেটে নোটিফিকেশন হয়েছে। বর্তমান বিধানসভা চলাকালীন বিষয়টি একটি বিল আকারে পেশ করার জন্য চেষ্টা চলছে।

ইতিমধ্যেই ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস থেকে একটি অংশ নিয়ে ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন ডাইরেক্টরেট করা হয়েছে। এছাড়া একটি আলাদা প্রশাসনিক ও জনস্বাস্থ্য ইউনিটও থাকবে বর্তমান হেল্‌থ সার্ভিসের মধ্যে। আশা করা যায় এতে মেডিক্যাল অফিসারদের প্রশাসনিক কাজে যোগ দেবার যে অনিচ্ছা দেখা যায় তার নিরসন হবে।

এস এস কে এম হাসপাতালের প্রয়োজনীয় সংখ্যক বেডের অভাবে যে অসুবিধে দেখা যায় তা দূরীকরণের জন্য একটি ডরমিটরি নির্মাণের আদেশ জারী করা হয়েছে। নির্মাণকার্য শেষ হলে আশা করা যাচ্ছে যে, এতে আরও বেডের জন্য বহুদিনের অভাব মিটবে।

এই রাজ্যে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ প্রাঙ্গণে দ্বিতীয় ডেন্টাল কলেজ স্থাপনের প্রস্তাব সরকার বিবেচনা করে দেখছে। এর জন্য ১৯৯০-৯১ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থের সংস্থানও রাখা হয়েছে। বর্তমানে ডেন্টাল কলেজ হাসপাতালে কোনও লিফ্‌ট ছিল না। একটি যাত্রীবাহী লিফ্‌ট স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থের মঞ্জুর হয়েছে। ডেন্টাল কলেজের ও গ্রামীণ হাসপাতালগুলির চিকিৎসকদের শূন্য পদগুলি পূরণের জন্যও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**পরিষেবিকা প্রশিক্ষণ**

পরিষেবিকা প্রশিক্ষণের জন্য বাৎসরিক ৫০ জন শিক্ষার্থীর আসন-সম্বলিত একটি মহাবিদ্যালয় আছে। সেখানে প্রতি বছর পরিষেবা স্নাতক কোর্সে ২৫ জন এবং সংক্ষিপ্ত পরিষেবা স্নাতক কোর্সে ২৫ জন শিক্ষার্থী ভর্তি হন। এছাড়া আছে ১২টি জি এল এম প্রশিক্ষণ কেন্দ্র (সরকারি) মোট আসন সংখ্যা ৭৬৪, ২১টি এ এন এম প্রশিক্ষণ কেন্দ্র যেখানে মোট আসন সংখ্যা ১,৪০৫, একটি আঞ্চলিক শিক্ষক/জনস্বাস্থ্য পরিষেবিকা প্রশিক্ষণ কেন্দ্র (আসন সংখ্যা ৩০), ৬টি উন্নয়নমুখী প্রশিক্ষণ বিদ্যালয় যেখানে প্রতিটি শিক্ষাবর্ষে ২৭০টি আসন হয়েছে। ১৯৯০-৯১ সালের বাজেটে ডি এন এম প্রশিক্ষণ কেন্দ্রে আরও ২০০টি আসনের ব্যবস্থা করা হচ্ছে।

পুরুলিয়াতে ডি এন এম প্রশিক্ষণ কেন্দ্রের গৃহনির্মাণ কার্য চলছে এবং শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে পরিষেবিকাদের জন্য প্রয়োজনীয় শ্রেণীকক্ষের নির্মাণের কার্যকর ব্যবস্থা গ্রহণের

ভার কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে।

**বস্তি উন্নয়ন ও পরিবেশ উন্নতিসাধনের কর্মসূচি**

নবম অর্থ কমিশনের সুপারিশক্রমে "বস্তি উন্নয়ন, বস্তির পরিবেশ উন্নতিসাধন এবং মৌলিক মনোরমতার" জন্য স্বাস্থ্য বিভাগ ৫ কোটি টাকা ব্যয়ে একটি কার্যকর প্রকল্প পেশ করেছিল এবং এটা ভারত সরকারের ইন্টার মিনিস্টেরিয়াল এমপাওয়ার্ড কমিটির অনুমোদন লাভ করেছে। এই প্রকল্পে আছে কলকাতা ও হাওড়া নগরের বস্তি এলাকায় অবস্থিত ছোট ছোট হাসপাতালের কর্ম-কুশলতার বৃদ্ধির জন্য উন্নতি বিধান করা। এই কর্মসূচিতে নিম্নলিখিত ব্যবস্থাদি আছে ঃ

| প্রকল্প | | ব্যয় (লক্ষ টাকা হিসাবে) |
|---|---|---|
| ১। ছোট হাসপাতালের সংযোজন, পরিবর্তন ও নবরূপায়ণ | ... | ৩২০.৫২ |
| ২। যন্ত্রাদি ক্রয় | ... | ১৭৯.৪৮ |
| | | ৫০০.০০ |

উক্ত কর্মসূচিটি বর্তমানে রাজ্যে রূপায়িত হচ্ছে এবং কেন্দ্রীয় অনুদানের শর্তানুসারে সমস্ত অর্থ ৩১-৩-৯০ তারিখের মধ্যে ব্যয় করতে হবে।

## অন্যান্য চিকিৎসা পদ্ধতি

**ভারতীয় চিকিৎসা পদ্ধতি ও হোমিওপ্যাথি**

কেন্দ্রীয় সরকার উপলব্ধি করার পূর্বেই রাজ্য সরকার অন্যান্য চিকিৎসা পদ্ধতি যেমন আয়ুর্বেদ, ইউনানী এবং হোমিওপ্যাথি-এর উন্নয়ন ও প্রসারে প্রয়োজনীয়তার কথা সম্যকরূপে চিন্তা করেছে। বাস্তবিকপক্ষে, সমগ্র দেশের মধ্যে পশ্চিমবঙ্গই আয়ুর্বেদ ও হোমিওপ্যাথি চিকিৎসার পথপ্রদর্শক। এই বছরেই প্রথম আমরা ইউনানী চিকিৎসা পদ্ধতির প্রসারের জন্য রাজ্য ইউনানী ডিস্‌পেন্সারি স্থাপন করেছি। রাজ্য ইউনানী চিকিৎসা পর্ষদ প্রায় সকল ইউনানী চিকিৎসকদের নাম তালিকাভুক্ত করার কাজ সমাপ্ত করেছে। বলতে বাধা নেই যে, শ্রেণী-ধর্ম-নির্বিশেষে বিভিন্ন সম্প্রদায়ের মানুষের কাছ থেকে এরূপ তালিকাভুক্ত করার সাড়া মিলেছে। সংশ্লিষ্ট রাজ্য পর্ষদ আগামী কয়েক বৎসরের মধ্যে একটি ইউনানী হাসপাতাল স্থাপন করার বিষয়ও বিবেচনা করছে।

আয়ুর্বেদের ক্ষেত্রে ১৬৬টি রাজ্য আয়ুর্বেদিক চিকিৎসালয় (স্টেট আয়ুর্বেদিক ডিস্পেনসারি) এই রাজ্যের বিভিন্ন ব্লকে চালু রয়েছে এবং ৯২ জন আয়ুর্বেদিক চিকিৎসা তৃতীয় চিকিৎসা আধিকারিক (থার্ড এম ও) হিসাবে বিভিন্ন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে নিযুক্ত আছেন।

রাজ্য আয়ুর্বেদিক ডিস্‌পেনসারিগুলির প্রয়োজন মেটানোর জন্য কল্যাণীতে রাজ্য আয়ুর্বেদিক ফার্ম বহুল পরিমানে আয়ুর্বেদিক ঔষধ উৎপাদন করছে এবং এ ব্যাপারে আরও উন্নয়নের প্রস্তাব সরকারের বিবেচনাধীন। অতি সম্প্রতি ভেষজ উদ্ভিদের উন্নয়ন এবং সনাক্তকরণের ব্যাপারে কল্যাণীতে একটি জাতীয় স্তরের কর্মশালা (ওয়ার্কশপ) অনুষ্ঠিত হয়।

ওখানে গৃহীত সুপারিশ রাজ্য সরকার যথেষ্ট গুরুত্বসহকারে যথাসময়ে বিবেচনা করবে।

বর্তমানে ১০৫ জন হোমিওপ্যাথি চিকিৎসক তৃতীয় চিকিৎসা আধিকারিক (থার্ড এম ও) হিসাবে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এবং ৩৪০ জন রাজ্য ডিস্‌পেনসারিতে কর্মরত আছেন। এ বছর আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও আমরা ৮টি রাজ্য হোমিওপ্যাথি ডিস্‌পেনসারি উপজাতি অধ্যুষিত অঞ্চলে স্থাপন করেছি।

পশ্চিমবঙ্গে চারটি হোমিওপ্যাথি মেডিকেল কলেজের মধ্যে একটিকে জাতীয়করণের কথা চিন্তাভাবনা করা হচ্ছে। বিধিসঙ্গতভাবে এই প্রতিষ্ঠানগুলির পরিচালনার ভার পূর্বেই অধিগ্রহণ করা হয়েছে কিন্তু আমরা পূর্বে এইগুলিকে জাতীয়করণ করতে পারিনি।

রাজ্য আয়ুর্বেদিক এবং হোমিওপ্যাথি ডিস্‌পেনসারি এবং বিভিন্ন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে আয়ুর্বেদ ও হোমিওপ্যাথি চিকিৎসকগণের নিযুক্তি ছাড়াও রাজ্য সরকারের আর্থিক সহায়তা এবং বিভিন্ন পঞ্চায়েত প্রতিষ্ঠানের পৃষ্ঠপোষকতায় গ্রাম পঞ্চায়েত স্তরে ৪৫০ জন চিকিৎসক কর্মরত আছেন। রাজ্য সরকার সম্পূর্ণভাবে সচেতন যে সর্বপ্রকার জনপ্রিয় চিকিৎসা পদ্ধতি, যারই উপর জনগণের আস্থা আছে, সেগুলো জনগণের কাছে সহজলভ্য না করে দিতে পারলে "সবার জন্য স্বাস্থ্য চাই" এই লক্ষ্যে পৌঁছানো যাবে না।

**ভেষজ নিয়ন্ত্রণ (ড্রাগস্‌ কন্ট্রোল)**

কেন্দ্রীয় জনস্বাস্থ্য ও ভেষজ ল্যাবরেটারির ভেষজ শাখা ল্যাবরেটারির এখন উন্নতি হয়েছে। বাজারে যে সকল ঔষধ এবং মাদকদ্রব্য (ড্রাগস্‌) পাওয়া যায় সেগুলি ছাড়াও বড় বড় হাসপাতাল থেকে আরম্ভ করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র পর্যন্ত রাজ্য সরকারের বিভিন্ন স্তরের ইউনিটগুলি কর্তৃক প্রেরিত ঔষধপত্রের গুণাগুণ সেখানে পরীক্ষা করা হচ্ছে।

এছাড়াও যেহেতু মাদকদ্রব্যের প্রতি আসক্তি সামাজিক স্বাস্থ্যের উপর বিপদ হিসাবে দেখা দিয়েছে, সেইজন্য রাজ্য সরকার সর্বাধুনিক পদ্ধতিতে ভেষজ ও মাদকদ্রব্য বিশ্লেষণের জন্য ঐ ল্যাবরেটরিতে "Computerised Analysis System" স্থাপনের ব্যবস্থা করেছে, যাতে মাদকবিরোধী প্রশাসন—পুলিশ এবং ভেষজ নিয়ন্ত্রণ প্রশাসন উভয়ই সংশ্লিষ্ট বিষয়ে দক্ষ তথ্য-বিশ্লেষণ পদ্ধতি থেকে সাহায্য পেতে পারে। এই উদ্দেশ্যে রাজ্য সরকারের ব্যয় হয়েছে ২৮ লক্ষ টাকা। আশা করা যাচ্ছে খুব শীঘ্রই এই মেশিন চালু করা যাবে। স্মরণ করা যেতে পারে যে, এই আর্থিক বছরে কমপক্ষে দুবার সমগ্র ভেষজ নিয়ন্ত্রণ অধিকার (ড্রাগ কন্ট্রোল মেশিনারি), পশ্চিমবঙ্গের বাইরে থেকে আসা কতিপয় নিম্নমানের ভেষজের সনাক্তকরণ ও আটক করার জন্য অভিযান চালিয়েছে। পরবর্তীকালে প্রকাশ পায় যে, ঐগুলিতে "এইচ-আই-ভি অ্যান্টিবডি" ছিল।

সুখের খবর যে রাজ্যস্তরে খুচরা ও পাইকারী বিক্রেতাদের কাছ থেকে সকল অব্যবহৃত ঔষধের শিশিগুলি আমরা সনাক্ত করতে পেরেছি এবং বাজার থেকে সেগুলি তুলে নিতেও সক্ষম হয়েছি।

**ভেষজদ্রব্য বণ্টন ব্যবস্থা**

ভেষজদ্রব্য ক্রয়ের বিকেন্দ্রীকরণ রাজ্য সরকার গুরুত্বপূর্ণভাবে বিবেচনা করছে ; এজন্য

ইতিমধ্যে একটি প্রস্তাব প্রণয়ন করা হয়েছে। যথাযথ পরীক্ষার পর এ-বিষয়ে খুব শীঘ্রই সিদ্ধান্ত নেওয়া যাবে। এই সিদ্ধান্তের দ্বারা জেলার কয়েকটি নির্দিষ্ট ইউনিট সরাসরি ভেষজ উৎপাদনকারী ও অন্যান্য সূত্র থেকে ওষুধপত্র সংগ্রহ করতে পারবে, ফলে কেন্দ্রীভূত সরবরাহ ব্যবস্থাপনার জন্য যে-সব অসুবিধার সৃষ্টি হচ্ছে তা দূর করা যাবে।

**আকুপাংচার**

পশ্চিমবঙ্গ সরকার আকুপাংচারের সাহায্যে চিকিৎসা করার জন্য গবেষণামূলক কাজের বিশেষ গুরুত্ব দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী ১-৩-৯০ তারিখে শম্ভুনাথ পন্ডিত হাসপাতালের মধ্যে এ দেশে এ বিষয়ে পথিকৃৎ প্রয়াত ডাঃ বি কে বসুর নামে একটি গবেষণাকেন্দ্রের উদ্বোধন করেছেন।

**বিধানসভার স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিষয়ক কমিটির সুপারিশ**

রাজ্য সরকার উপরোক্ত কমিটির ১৯৮৯-৯০ সালের প্রাক্ বাজেট সমীক্ষার প্রথম রিপোর্টে দেওয়া নিম্নলিখিত সুপারিশ সমুদয় এ পর্যন্ত সম্পাদন করতে পেরেছেন ঃ

১। বাজেটে ব্যয়-বিষয়ক খাতগুলি যুক্তিসম্মতভাবে পুনর্গঠিত করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালের বাজেট বরাদ্দ সেইভাবে করা হয়েছে। তাছাড়া, পথ্য ও ঔষধের জন্য বরাদ্দ পৃথকভাবে রাখা আছে ;

২। ১৯৮৯-৯০ সালে চাহিদানুসারে হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থার জন্য প্রায় ৮৫ লক্ষ টাকা অতিরিক্ত অর্থ-বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে ;

৩। জটিল রোগের চিকিৎসার নিমিত্ত বড় বড় হাসপাতালে সেন্টার অব এক্সসেলেন্স গড়ে তোলার জন্য ১৯৮৯-৯০ সালে আধুনিকতম জটিল যন্ত্রপাতি সংগ্রহার্থে প্রায় তিন কোটি টাকা অর্থের ব্যবস্থা করা হয়েছে ;

৪। ১৯৯০-৯১ সালের পরিকল্পনাখাতে তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মাতা ও শিশুর পুষ্টি সংক্রান্ত কর্মসূচির জন্য অর্থের বরাদ্দ করা হয়েছে ;

৫। ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচির অন্তর্গত কেন্দ্রীয় অনুদান এক থেকে প্রদান করতে ভারত সরকারকে ইতিমধ্যে এই সরকার অনুরোধ করেছে এবং ভারত সরকারের উত্তর প্রতীক্ষা করা হচ্ছে।

নিম্নলিখিত সুপারিশগুলি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে ঃ

১। রাজ্যের স্বাস্থ্যবিধি রূপায়ণ ;

২। স্বশাশিত স্নাতকোত্তর প্রতিষ্ঠান সংগঠিতকরণ ;

৩। মেডিকেল শিক্ষণের উন্নয়নের জন্য নন-প্র্যাকটিশিং টিচিং ক্যাডার চালুকরণ ;

৪। আন্তর্বিভাগীয় রোগীদের পথ্যের জন্য বর্ধিত হারে অর্থের বরাদ্দকরণ।

**রাজ্য স্বাস্থ্য পরিবহন সংস্থা**

বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে ব্যবহারের জন্য রাজ্য স্বাস্থ্য পরিবহন সংস্থার অধীনে গাড়ি, বিশেষ করে অ্যাম্বুলেন্স, কেনা হয়। এ-সব গাড়ি ওষুধ-পত্র সরবরাহ, চিকিৎসক-স্বাস্থ্যকর্মীদের যাতায়াত এবং ম্যালেরিয়া নির্মূলীকরণ, কালাজ্বর প্রতিরোধ, কুষ্ঠ দূরীকরণ প্রভৃতি বিশেষ প্রকল্পের কাজেও ব্যবহার করা হচ্ছে। পরিবার কল্যাণ কর্মসূচি রূপায়ণের জন্যও কেনা কয়েকটি গাড়ি রাখা আছে। তাছাড়া "আই পি পি—ফোর" প্রকল্পের অধীনে কয়েকটি গাড়ি এখন ব্যবহার করা হচ্ছে। পুরানো স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য ১৫/২০ বছর আগে কেনা অ্যাম্বুলেন্সগুলির অধিকাংশই বর্তমানে মেরামতের অযোগ্য হওয়ায় বাতিল করা হয়েছে। গত দু বছর ২৭টি নতুন অ্যাম্বুলেন্স বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রের জন্য কেনা হয়েছে। এ ছাড়াও "আই পি পি—ফোর" প্রকল্পের জন্য নির্দিষ্ট জেলাগুলিতে কাজের প্রয়োজনে ২৫টি নতুন অ্যাম্বুলেন্স কেনা হয়েছে। অন্য জেলাগুলির জন্য নতুন অ্যাম্বুলেন্স কেনার কথাও ভাবা হচ্ছে। Vertical Programme অর্থাৎ উল্লম্ব কর্মসূচির অধীনে গ্রামাঞ্চলে চিকিৎসক/স্বাস্থ্যকর্মীদের যাতায়াত ও ওষুধপত্র পাঠানোর জন্য কেন্দ্রীয় সরকার প্রদত্ত গাড়ি—প্রধানত জিপগাড়ি ব্যবহার করা হয়। এটা ঠিক যে, যেসব স্বাস্থ্যকেন্দ্রের জন্য এখনও কোনও গাড়ির সংস্থান করা যায় নি সেগুলির জন্য আরও গাড়ি—বিশেযত অ্যাম্বুলেন্স-এর প্রয়োজন। রাজ্য সরকার এ-বিষয়ে যথাসাধ্য ব্যবস্থা গ্রহণে সচেষ্ট।

তফসিলি জাতির জন্য স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান এবং উপজাতি সাব-প্ল্যান

১৯৯০-৯১ সালে চিকিৎসা ও জনস্বাস্থ্য বিষয়ক কর্মসূচির জন্য অনুমোদিত মোট ৩৭ কোটি টাকা বরাদ্দের মধ্যে ৪ কোটি ৯৬ লক্ষ টাকা এবং ১ কোটি ১৬ লক্ষ ২৫ হাজার টাকা যথাক্রমে তফসিলি জাতি এবং উপজাতির উন্নয়নের জন্য স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান এবং উপজাতি সাব-প্ল্যানের মাধ্যমে রাখা হয়েছে। ১৯৯০-৯১ সালের উক্ত প্রকল্পগুলির লক্ষ্যমাত্রা নিম্নরূপ ঃ

| | এস সি পি ১৯৯০-৯১ | টি এস পি ১৯৯০-৯১ |
|---|---|---|
| হাসপাতাল | একটি হোমিওপ্যাথিক হাসপাতাল নির্মাণ | |
| গ্রামীণ হাসপাতাল/কমিউনিটি স্বাস্থ্যকেন্দ্র | ৫টি | ২টি |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ৫টি | ২টি |

**বিবিধ**

প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে শূন্যপদগুলির পূরণের জন্য রাজ্য পাবলিক সার্ভিস কমিশন-এর কাছে যোগাযোগ করা হয়েছে। এর ফলে চিকিৎসকবিহীন স্বাস্থ্যকেন্দ্রগুলির সমস্যা দূর হবে। নার্সদের অপ্রতুলতা মেটাতে অতিরিক্ত প্রশিক্ষণকেন্দ্র এবং বর্তমান কেন্দ্রগুলির আসন সংখ্যা বৃদ্ধি করার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। একটি অতিরিক্ত ফারমাসিস্ট প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করতে সরকার চিন্তা-ভাবনা করছে। ওয়েস্ট বেঙ্গল সার্ভিসের অন্তর্গত মেডিকেল অফিসারদের নিয়োগ এবং বদলির জন্য একটি নির্দিষ্ট নীতিও শীঘ্রই ঘোষণা করা হবে।

শারীরিক অকর্মণ্যদের প্রয়োজনীয় শংসাপত্র প্রদানের জন্য মহকুমা স্তর পর্যন্ত মেডিকেল বোর্ড গঠন করা হয়েছে।

নিরাময় গ্রুপ অপ ইনস্টিটিউশন, এস বি দে স্যানাটোরিয়াম, ইউ এন মুখার্জি মেমোরিয়াল হস্‌পিটাল, মেয়ো হস্‌পিটাল এবং লুম্বিনী পার্ক মেন্টাল হস্‌পিটালের অন্তর্গত অধিগ্রহণ পূর্বাবস্থার কর্মচারিদের সরকারি চাকুরিতে নিয়োগের ব্যবস্থাদি প্রায় শেষ হবার মুখে। চিত্তরঞ্জন সেবাসদন ও ক্যান্সার হস্‌পিটাল এবং কলকাতা ন্যাশনাল মেডিকেল কলেজের অবশিষ্ট সমস্যাগুলির সমাধান করার চেষ্টা হচ্ছে।

সরকার রাজ্যের দুঃস্থ লোকদের জন্য চিকিৎসার বিশেষ ক্ষেত্রে আর্থিক সাহায্য করার এক নীতি গ্রহণ করেছে। এই কর্মসূচিতে স্বাস্থ্য বিভাগ অদ্যাবধি হার্ট ভাল্‌ভ মিট্রাল ভাল্‌ভ পেস মেকার ইত্যাদি কিছু রোগীর জন্য বিতরণের ব্যবস্থা করেছে। এছাড়াও সরকার দরিদ্র লোকদের জন্য নিখরচায় পেয়িং বেডে চিকিৎসার এক নীতি গ্রহণ করেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ৩২ নং দাবির অধীনে মুখ্যখাতগুলি "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" ও "৪২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধন বিনিয়োগ (জনস্বাস্থ্য ব্যতিরেকে)", ৩৩নং দাবির মুখ্যখাত "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" এবং ৩৪ নং দাবির মুখ্যখাত "২২১১-পরিবার কল্যাণ" খাতে ব্যয়-বরাদ্দ সংক্রান্ত আমার প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

## DEMAND No. 33

### Major Head : 2210—Medical and Public Health (Public Health)

**Shri Prasanta Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.63,23,62,000 be granted for expenditure under Demand No.33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)".

(This is inclusive of a total sum of Rs.15,80,91,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 32]

## DEMAND No. 34

### Major Head : 2271—Family Welfare

**Shri Prasnata Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.48,69,52,000 be granted for expenditure under Demand No.34, Major Head : "2211—Family Welfare".

(This is inclusive of a total sum of Rs.12,17,38,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 32]

## DEMAND No. 35

**Major Head : 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)**

**Shri Prabir Sengupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.90,79,86,000 be granted for expenditure under Demand No.26, Major Head :''2215—Water Supply and Sanitation (Excluding prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)''.

(This is inclusive of a total sum of Rs.22,69,97,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Prabir Sengupta was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, একই দাবি ৩৫নং-এর অন্তর্ভুক্ত মুখ্যখাত ''৬২১৫-জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জল দূষণ প্রতিরোধ ব্যতীত)'' বাবদ ৩,০০,০০,০০০ (তিন কোটি) টাকা মঞ্জুর করা হোক। [ইতিমধ্যে যে ৭৫,০০,০০০ (পঁচাত্তর লক্ষ) টাকা অন্তর্বর্তীকালীন ব্যয়-মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউন্ট) করা হয়েছে তাও উক্ত টাকার অন্তর্গত।]

২। আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জল সরবরাহ এবং অনাময় সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালে যা করা হবে তার সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যাদের গোচরীভূত করতে চাই।

৩। **গ্রামীণ জল সরবরাহ**

৩.১। মাননীয় সদস্যগণ অবশ্যই অবগত আছেন যে রাজ্যের গ্রামাঞ্চলে জনসাধারণের জন্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা প্রধানত রাজ্য সরকারের ''ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প'' এবং কেন্দ্রীয় সরকারের ''ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প''-এর মাধ্যমে করা হয়।

৩.২। গ্রামীণ জল সরবরাহ প্রকল্প রূপায়ণে জনগণের অংশগ্রহণে উৎসাহ দেওয়ার লক্ষ্যে হস্তচালিত সাধারণ নলকূপ স্থাপনের জন্য জেলা পরিষদগুলিকে টাকা দেওয়া হয়। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে জেলা পরিষদগুলিকে এই খাতে ৪২৯ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। রাজ্যের কয়েকটি নির্দিষ্ট কিছু এলাকায় রিগ-প্রোথিত নলকূপ স্থাপনের জন্য জনস্বাস্থ্য কারিগরী অধিকারকে ১৯৮৯-৯০ সালে ২ (দুই) কোটি টাকা দেওয়া হয়েছিল।

৩.৩। ''ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প'' এবং ''ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প''

সূচির অধীন নতুন নলবাহিত জল সরবরাহ প্রকল্প গ্রহণ ও রূপায়ণে যাতে জনপ্রতিনিধিরা অংশগ্রহণ করতে পারেন, সেজন্য ১৯৮৭-৮৮ সালে আমরা একটি নীতিগত সিদ্ধান্ত গ্রহণ করেছি। প্রত্যেক জেলাতে জেলা পরিষদের সভাধিপতি সভাপতিত্বে জেলাভিত্তিক কমিটি গঠন করা হয়েছে এবং প্রস্তাবিত নলবাহী জল সরবরাহ প্রকল্পগুলির অগ্রাধিকার ধার্য করা তথা নির্মীয়মান প্রকল্পগুলির অগ্রগতি পর্যালোচনা করার অধিকার এই কমিটিগুলির উপর ন্যস্ত করা হয়েছে। পঞ্চায়েত সভাপতি ও জনপ্রতিনিধিদের যুক্ত করে প্রকল্পভিত্তিক কমিটি করা হয়েছে। এই কমিটিকে প্রকল্পের অগ্রগতির পর্যালোচনা করার অধিকার দেওয়া হয়েছে।

৩.৪। ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের জন্য ১৯৮৯-৯০ সালে ব্যয়-বরাদ্দ ছিল ১৮.১০ কোটি টাকা। কিন্তু কেন্দ্রীয় সরকার ঐ বৎসরে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের জন্য ১৩.৩৯ কোটি টাকা দিয়েছেন। তাছাড়া, কেন্দ্রীয় সরকার ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের এলাকায় পানীয় জল সরবরাহের জন্য অতিরিক্ত ১ (এক) কোটি টাকা দিয়েছেন। ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হ্রাসের জন্য ১৯৮৯-৯০ সালে আমরা যে লক্ষ্যমাত্রা স্থির করেছিলাম কাজের অগ্রগতি তার থেকে কিছু কম হতে পারে।

৩.৫। ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচিতে ১৯৮৯-৯০ সালে অনুমোদিত নতুন ৫৬টি প্রকল্পসহ এ পর্যন্ত মোট ২১২টি নলবাহী জল সরবরাহ প্রকল্প অনুমোদিত হয়েছে। এর মধ্যে ১০৯টি প্রকল্প সম্পূর্ণ হয়েছে এবং ২৫টি প্রকল্প আংশিকভাবে চালু হয়েছে। ৫৯টি প্রকল্প রূপায়ণের কাজ এখনও চলছে এবং ১৯টি প্রকল্প রূপায়ণের জন্য কোনও আর্থিক বরাদ্দ এখনও করা যায় নি। অনুরূপভাবে, ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচিতে ১৯৮৯-৯০ সালে অনুমোদিত নতুন ৩৫টি প্রকল্পসহ এ পর্যন্ত ৩৯৯টি নলবাহী জল সরবরাহ প্রকল্প অনুমোদিত হয়েছে। এর মধ্যে ১৭৭টি প্রকল্প শেষ হয়েছে এবং ১৫টি প্রকল্প আংশিকভাবে চালু হয়েছে। ১৪৫টি প্রকল্পে রূপায়ণের কাজ এখনও চলছে। ৬২টি প্রকল্প রূপায়ণের জন্য কোনও আর্থিক বরাদ্দ এখনও করা যায় নি।

৩.৬। ১৯৮৯-৯০ সালে ৩,০০০টি গ্রামে আরও অধিক পরিমানে জল সরবরাহ করা আমাদের লক্ষ্যমাত্রা ছিল। কিন্তু ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের অনুদান হ্রাস পাওয়াতে মনে করা হচ্ছে ২,২৫০টির বেশি গ্রামে অধিকতর জল সরবরাহ করার ব্যবস্থা করা সম্ভব হবে না।

৩.৭। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের এলাকায় গ্রামীণ জল সরবরাহ এবং অনাময় প্রকল্পগুলি পরিষদই রূপায়ণ করছেন।

৩.৮। ১৯৯০-৯১ সালে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে গ্রামীণ জল সরবরাহের জন্য ১৯ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকারও ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচিতে সমপরিমান টাকা অনুদান দেবেন বলে আশা করা হয়েছে। উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় বৈজ্ঞানিকভাবে পানীয় জলের উৎস অনুসন্ধান এবং বৃষ্টির জল ধরে রাখার জন্য আগামী আর্থিক বৎসরে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পেই কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ৪ কোটি টাকা অনুদান দেবেন বলে আশা

করা যায়। ১৯৯০-৯১ সালে ১,৯৪৬টি গ্রাম সম্পূর্ণভাবে জল সরবরাহ এবং ১,০০০টি গ্রামকে উন্নীত জল সরবরাহের আওতায় আনার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

৩.৯। গ্রামীণ নলবাহী জল সরবরাহ প্রকল্পগুলির পরিচালন ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব পঞ্চায়েতসমিতিগুলিকে দেওয়ার ইচ্ছা রাজ্য সরকারের আছে। তবে প্রকল্পগুলিতে জনস্বাস্থ্য কারিগরী অধিকার নিয়োজিত কর্মীদের অন্য স্থানে নিয়োজন সহ কিছু বিষয় বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

৩.১০। ২৭.৬৮ কোটি টাকা অনুমিত ব্যয়ে নির্মীয়মান রানিগঞ্জ কয়লাখনি অঞ্চলের জল সরবরাহ প্রকল্প (অংশ-২)-এর কাজ এখনও চলছে। এই প্রকল্পের জন্য রাজ্য সরকারের অনুদান ২.৮৬ কোটি টাকা এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবারহ কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের অনুদান ১০.৪৬ কোটি টাকার পুরোটাই দেওয়া হয়েছে। এই প্রকল্পের বাকি অংশের রূপায়ণের টাকা ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড দেবেন। এ পর্যন্ত ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড তাদের দেয় ১৪.৩৬ কোটি টাকার মধ্যে ৩.১৩ কোটি টাকা দিয়েছেন। এখন পর্যন্ত এই প্রকল্প রূপায়ণের জন্য প্রায় ১৯ কোটি টাকা ব্যয় হয়েছে এবং প্রকল্পের প্রায় ৬৪ শতাংশ কাজ সম্পূর্ণ হয়েছে। আশা করা যায় আসানসোল সামগ্রিক জল সরবরাহ প্রকল্প থেকে কিছু জল নিয়ে রানিগঞ্জ কয়লাখলি জল সরবরাহ প্রকল্প (অংশ-২)-এর মহিশিলা অঞ্চলে ১৯৯০-৯১ সালের মধ্যে জল সরবরাহ করা যাবে।

৪। টেকনোলজি মিশন

৪.১। গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ ও সংশ্লিষ্ট বিষয়ের উপর টেকনোলজি মিশন কাজ এ রাজ্যে ১৯৮৭-৮৮ সালে শুরু হয়। এই রাজ্যের তিনটি উপ-মিশন জেলা বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়াতে সেখানকার জেলাশাসক তথা নির্বাহী অধিকর্তার প্রত্যক্ষ তত্ত্বাবধানে টেকনোলজি মিশনের কাজ চলছে। চারটি উপ-মিশনের, যথাতিরিক্ত লৌহদূরীকরণ, জীবাণুদূষণ মুক্তকরণ, লবণাক্তভাব দূরীকরণ এবং আর্সেনিকা দূষণমুক্ত অনুসন্ধানকরণের কাজও ১৯৯০-৯১ সালে চলবে আশা করা যায়।

৪.২। ১,০০০টি হস্তচালিত নলকূপে অতিরিক্ত লৌহদূরীকরণ প্ল্যান্ট বসানোর জন্য কেন্দ্রীয় সরকার ১ (এক) কোটি টাকার একটি প্রকল্প মঞ্জুর করেছেন। চারটি নলকূপে ঐ ধরনের প্ল্যান্ট ইতিমধ্যেই বসানো হয়েছে। এই প্রকল্প বাস্তবসম্মত কিনা এখনও সন্দেহ আছে, এবং এই প্রকল্প কার্যকর করা সহজ হবে না বলেই মনে হয়। তবুও ১৯৯০-৯১ সালের মধ্যে এই কাজ সম্পন্ন করার চেষ্টা করা হবে।

৪.৩। বাঁকুড়া ও বীরভূম জেলার একটি করে গ্রামে পানীয় জলে জীবাণুদূষণ সম্পর্কে বিশদভাবে অনুসন্ধান এবং স্বল্পব্যয়ে জীবাণুদূষণ প্রতিরোধকল্পে যথোপযুক্ত কারিগরী জ্ঞান সংগ্রহ করার জন্য ১.৭১ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে একটি পাইলট প্রজেক্ট কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। প্রথম কিস্তির ৮৫,০০০ (পঁচাশি হাজার) টাকা ইতিমধ্যেই পাওয়া গিয়েছে। আশা করা যায় এই প্রকল্পটির কাজ ১৯৯০-৯১ সালের মধ্যেই শেষ হবে।

৪.৪। লবণাক্ত দূরীকরণ উপ-মিশনের অধীনে কেন্দ্রীয় সরকার মেদিনীপুর জেলার

ঘাটোয়া, শিলাবেড়িয়া ও দীঘাতে এবং দক্ষিণ ২৪-পরগনা জেলার সজনেখালি ও রাঙ্গাবেলিয়াতে মোট পাঁচটি লবণাক্ত দূরীকরণ প্রকল্প অনুমোদন করেছেন। ঐ প্রকল্পগুলির কাজ ১৯৯০-৯১ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

৪.৫। ভূ-গর্ভ থেকে উত্তোলিত পানীয় জল আর্সেনিক দূষণের কারণগুলি বিশদভাবে অনুসন্ধান এবং দূরীকরণের জন্য ১০.৮২ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের একটি প্রকল্প কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। ইতিমধ্যেই এই প্রকল্পের জন্য ৮.২৬ লক্ষ টাকার অনুদান কেন্দ্রীয় সরকার দিয়েছেন। আশা করা যায় এই প্রকল্পটিও ১৯৯০-৯১ সালের মধ্যে শেষ হবে।

৫। গ্রামীণ অনাময়

গ্রামীণ জনসাধারণের ব্যক্তিগত স্বাস্থ্যপ্রণালীর সুব্যবস্থার জন্য স্বল্প ব্যয়ে অনাময় তৈরি করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। জেলা পরিষদগুলি এই প্রকল্পটি রূপায়ণ করছেন। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পের জন্য ৪০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ছিল। ১৯৯০-৯১ সালে সম-পরিমান অর্থাৎ ৪০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৬। শহরাঞ্চলের জল সরবরাহ ব্যবস্থা

৬.১। সি এম ডি এলাকার বাইরে পৌরসভা, নোটিফায়েড এরিয়া এবং টাউন কমিটিভুক্ত এলাকায় পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের দায়িত্ব জনস্বাস্থ্য কারিগরী অধিকারের উপর ন্যস্ত করা হয়েছে। বর্তমানে নলবাহী জল সরবরাহ ব্যবস্থা ৬৫টি পুরসভা এলাকায় এবং রানাঘাট ও জিয়াগঞ্জ-আজিমগঞ্জ পৌরসভা দুটিতেও আংশিকভাবে চালু আছে। জঙ্গীপুর, হাবড়া, বনগাঁ এবং চন্দ্রকোণা পুরসভাগুলিতে নলবাহী জল সরবরাহ প্রকল্প রূপায়ণের কাজের অগ্রগতি অনেকটা হয়েছে। ১৮টি পুরসভাতে জল সরবরাহ প্রকল্প উন্নীত করার কাজ বিভিন্ন পর্যায়ে রয়েছে এবং এর মধ্যে ৯টি পুরসভাতে উন্নীতকরণের কাজ আংশিকভাবে রূপায়িত হয়েছে। খড়গপুর (দেবলপুর), হাবড়া এবং সাঁইথিয়া জল সরবরাহ প্রকল্পগুলির কাজ প্রায় শেষ পর্যায়ে। চন্দ্রকোণা জল সরবরাহ প্রকল্পটি ১৯৯০-৯১ সালে আংশিকভাবে চালু করা যাবে বলে আশা করা যায়।

৬.২। বর্তমানে অধিকাংশ পুরসভার জল সরবরাহ প্রকল্পগুলির পরিচালন ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব জনস্বাস্থ্য কারিগরী অধিকারের উপর ন্যস্ত আছে। ঐ প্রকল্পগুলির পরিচালন ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব পুরসভাগুলিই গ্রহণ করুক—এটা সরকারের ইচ্ছা। পুরসভাগুলি ঐ দায়িত্ব গ্রহণ করার পরেও জনস্বাস্থ্য কারিগরী অধিকার রক্ষণাবেক্ষণের জন্য কারিগরী সাহায্যে পুরসভাগুলিকে দেবেন।

৬.৩। শহরাঞ্চলে জল সরবরাহ প্রকল্পের জন্য ১৯৮৯-৯০ সালে ব্যয়-বরাদ্দ ছিল ৭০৮ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে এই প্রকল্পগুলির জন্য ৩ কোটি টাকা রাজ্য সরকারের ঋণদান সমতে মোট ৮ (আট) কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। রাজ্য সরকারের ৩ কোটি টাকা ঋণ হলদিয়া জল সরবরাহ প্রকল্পের জন্য এবং ৭৫ (পঁচাত্তর) লক্ষ টাকা অনুদান আসানসোল সামগ্রিক জল সরবরাহ প্রকল্পের জন্য ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

বাকী ৪২৫ লক্ষ টাকা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম অনুমিত হয়।

৬.৪। ২২.৪৫ কোটি টাকা অনুমিত ব্যয়ে নির্মীয়মান নেওড়াখোলা জল সরবরাহ প্রকল্পের কাজ এখনও চলছে। এই প্রকল্পটি সমাপ্ত হলে কালিম্পং শহরের ও তার পার্শ্ববর্তী এলাকার সেনাবাহিনী ও জনসাধারণের পানীয় জলের চাহিদা মেটাতে পারবে। ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত এই প্রকল্পের জন্য ব্যয় হয়েছে প্রায় ১৪.৪৮ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের প্রতিরক্ষা মন্ত্রকের দেয় ঋণপ্রাপ্তির বিলম্বহেতু এবং জীবনবিমা নিগম থেকে ১৯৮৯-৯০ সালে ১.৫০ কোটি টাকা ঋণ না পাওয়ার জন্য এই প্রকল্পের কাজের অগ্রগতি কিছু ব্যাহত হলেও নির্দিষ্ট সময়সীমার মধ্যে প্রকল্পটি রূপায়ণের কাজ শেষ করার জন্য আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। ১৯৯০-৯১ সালে এই প্রকল্পের জন্য ২.২৮ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। টাকার যোগান ঠিকমতো হলে ১৯৯০-৯১ সালের মধ্যে প্রকল্পটি আংশিকভাবে চালু করা যাবে বলে আশা করা যায়।

৬.৫। গেঁওখালিস্থিত হলদিয়া জল সরবরাহ প্রকল্পের জন্য ১৯৮৯-৯০ সালে জীবনবিমা নিগমের ১ (এক) কোটি টাকা ঋণসহ মোট ৪ (চার) কোটি টাকা ব্যয়-বরাদ্দ ছিল। ১৯৯০-৯১ সালে এই প্রকল্পের জন্য ৩ (তিন) কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এই প্রকল্পের জন্য সংশোধিত অনুমিত ব্যয় ধরা হয়েছে ৪১ কোটি টাকা। সম্পূর্ণভাবে চালু হলে প্রকল্পটি থেকে দৈনিক ২০ মিলিয়ন গ্যালন জল পাওয়া যাবে। প্রস্তাবিত হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের জন্য হলদিয়া জল সরবরাহ প্রকল্পের গুরুত্ব আরও বেড়ে গেছে। বর্তমানে ভূগর্ভে প্রোথিত নলকূপগুলি থেকে দৈনিক ৫ (পাঁচ) মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হচ্ছে। আশা করা যাচ্ছে পেট্রো-রসায়ন প্রকল্পের জলের প্রাথমিক চাহিদা এই জল সরবরাহ প্রকল্প থেকে যোগান দেওয়া সম্ভব হবে।

৬.৬। ১৯৮৬ সালে আংশিকভাবে চালু আসানসোল সামগ্রিক জল সরবরাহ প্রকল্পটি রূপায়ণের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। শুধুমাত্র নদীতীর থেকে সংগ্রাহক কূপের সংযোগকারী ইস্পাত সেতুটির নির্মাণের কাজ বাকী। আশা করা যায় ১৯৯০-৯১ সালের মধ্যে প্রকল্পটি সম্পূর্ণভাবে চালু করা যাবে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পের জন্য ৬৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ছিল। ১৯৯০-৯১ সালে ব্যয়-বরাদ্দের পরিমান বাড়িয়ে ৭৫ লক্ষ টাকা করা হবে বলে প্রস্তাব করা হয়েছে।

৭। **শহরাঞ্চলের অনাময় ব্যবস্থা**

শহরাঞ্চলের অনাময় এবং পয়ঃপ্রণালীর জন্য ১৯৮৯-৯০ সালে ব্যয়-বরাদ্দ ছিল ২০ লক্ষ টাকা, যার মধ্যে ১০ লক্ষ টাকা স্বল্পব্যয় অনাময় ব্যবস্থার জন্য এবং বাকি ১০ লক্ষ টাকা পয়ঃপ্রণালীর জন্য ধার্য ছিল। সি এম ডি এলাকার বাইরে এই প্রকল্পে উপকৃত পুরসভাগুলি স্বল্পব্যয়ে অনাময় প্রকল্পটি রূপায়িত করছে। ১৯৯০-৯১ সালে এই খাতে ২১.৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে, যার মধ্যে ১২ লক্ষ টাকা পয়ঃপ্রণালীর জন্য এবং বাকি ৯.৫০ লক্ষ টাকা স্বল্পব্যয়ে অনাময় ব্যবস্থার জন্য ব্যয় করা হবে।

৮। গঙ্গা অ্যাকশন প্ল্যান

গঙ্গা অ্যাকশন প্ল্যানের অধীনে বহরমপুর, নবদ্বীপ এবং কল্যাণী শহরে কেন্দ্রীয় সরকারের অনুমোদিত প্রকল্প অনুযায়ী কাজ জনস্বাস্থ্য কারিগরী অধিকার বর্তমানে করছেন। গঙ্গানদীতে জল দূষণ প্রতিরোধই এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য। ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মোট ১৯৭.৯০ লক্ষ টাকা এই প্রকল্পের জন্য ব্যয় হয়েছে। এই প্রকল্পের মোট অনুমিত ব্যয় ধরা হয়েছে ৫২০ লক্ষ টাকা। কল্যাণীতে "সিওয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যান্ট"টির মেরামতি ও নবীকরণের কাজ শেষ পর্যায়ে রয়েছে।

৯। দ্বি-পাক্ষিক সহায়তা

বীরভূমের বোলপুর ও পুরুলিয়া জেলার রঘুনাথপুরে দুইটি সমন্বিত গ্রামীণ জল সরবরাহ ও অনাময় প্রকল্পের জন্য ফেডারেল রিপাবলিক অব জার্মানীর বৈদেশিক সাহায্যের জন্য আলোচনা চলছে। দার্জিলিং জেলার গ্রামীণ পার্বত্য এলাকায় অনুরূপ একটি প্রকল্প রূপায়ণের জন্য ফেডারেল রিপাবলিক অব জার্মানীর প্রতিনিধিদের সাথে প্রাথমিকভাবে আলোচনা হয়েছে। ১৯৯০-৯১ সালে এই বাবদে রাজ্য পরিকল্পনা খাতে ২০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১০। পুনর্বিন্যাস

মহামান্য কলিকাতা হাইকোর্ট জনস্বাস্থ্য কারিগরী অধিকারের প্রশাসনিক পুনর্বিন্যাস সংক্রান্ত অদেশের উপর যে অন্তবর্তীকালীন নিষেধাজ্ঞা দিয়েছিলেন তা প্রত্যাহার করে নেওয়ার পর কারিগরী অধিকারের প্রশাসনিক পুনর্বিন্যাস করা সম্ভব হয়েছে। পুনর্বিন্যাসের ফলে জনস্বাস্থ্য কারিগরী অধিকার রাজ্যের জনগণের আশা-আকাঙ্খা আরও ভালোভাবে রূপায়িত করতে পারবে বলে আশা করা যায়।

১১। মহাশয় এই বক্তব্য রেখে আমি ৩৫নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১৫-জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" এবং ৩৫নং মুখ্যখাত "৬২১৫-জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ১৯৯০-৯১ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৯০,৭৯,৮৬,০০০ (নব্বই কোটি উনআশি লক্ষ ছিয়াশি হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব পেশ করছি। অন্তর্বর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (ভোট-অন-অ্যাকউন্ট) ২২,৬৯,৯৭,০০০ (বাইশ কোটি উনসত্তর লক্ষ সাতানব্বই হাজার) টাকা এর অন্তর্গত।

## DEMAND No. 36

**Major Head : 2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.30,72,40,000 be granted for expenditure under Demand No.36, Major Head : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing".

(This is inclusive of a total sum of Rs.7,68,10,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Dasgupta taken as read)

১। ৩০ কোটি ৭২ লক্ষ ৪০ হাজার টাকার যে দাবি পেশ করা হয়েছে, বিভিন্ন সমাজ উন্নয়নমূলক আবাসন ও আনুষঙ্গিক কর্ম-প্রকল্পগুলির রূপায়ণের জন্য তা প্রয়োজন।

খাতওয়ারি বিশদ বিবরণ হোল ঃ

| | |
|---|---|
| (১) ২২১৬-আবাসন | ১৭,৬২,৪৮,০০০ টাকা |
| (২) ৪২১৬-আবাসনে মূলধন বিনিয়োগ | ১২,৪৯,৯২,০০০ " |
| (৩) ৬২১৬-আবাসনের জন্য ঋণ | ৬০,০০,০০০ " |
| | মোট ৩০,৭২,৪০,০০০ টাকা |

২। ৩০ কোটি ৭২ লক্ষ ৪০ হাজার টাকার এই দাবির মধ্যে নিম্নলিখিত খাতে প্রস্তাবিত ব্যয়সমূহ রয়েছে ঃ

(ক) রাজ পরিকল্পনাভূক্ত (বার্ষিক পরিকল্পনা) সামাজিক আবাসন প্রকল্পগুলি রূপায়ণের জন্য ৬ কোটি ৯০ লক্ষ ৫০ হাজার টাকা ;

(খ) রাজ্য পরিকল্পনা বহির্ভূত কিছু আবাসন ও আনুষঙ্গিক কর্মপ্রকল্প রূপায়ণের জন্য ২৩ কোটি ৮১ লক্ষ ৯০ হাজার টাকা ; এবং

(গ) পূর্বে কেন্দ্রীয় সহায়তায় পরিচালিত ও বর্তমানে অপ্রচলিত বাগিচা-শ্রমিকদের জন্য ভরতুকি প্রদেয় আবাসন প্রকল্পের অন্তর্ভুক্ত বাগিচা-মালিকদের অনুমোদিত প্রকল্পগুলির জন্য দাবি পূরণে ২৫ লক্ষ টাকা ব্যয় করা হবে।

৩। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ভারতবর্ষ আবাসন সমস্যা বিপুল এবং জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে আগামী বছরগুলিতে এই সমস্যা সম্ভবত প্রকট আকার ধারণ করবে। এই সম্ভাবনায় ভারত সরকার ১৯৮৮ সালের ১২ই মে সংসদের সভায় জাতীয় আবাসন নীতি উপস্থাপন করেছিলেন। যদিও জাতীয় আবাসন নীতির লক্ষ্য হোল জনগণের ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে অধিকমাত্রায় আবাসন নির্মাণ ও আবাসনের উন্নয়ন সাধন করা, তবে আবাসন নীতির মূল উদ্দেশ্যগুলি রূপায়ণ করা কঠিন ব্যাপার হবে বলেই মনে হয়। কারণ রাজ্য সরকারকে জমি ও আর্থিক সংস্থান করে দেওয়ার ব্যাপারে বিশেষ কোনও ব্যবস্থা রাখা হয় নি। যাই হোক, ভারত সরকার জাতীয় আবাসন নীতিকে অষ্টম যোজনায় বাস্তবায়িত করার উদ্দেশ্যে রাজ্যসমূহকে অষ্টম যোজনার প্রস্তাবিত প্রকল্পগুলির মধ্যে অন্তর্ভুক্তির জন্য নির্দিষ্ট অ্যাকশন প্ল্যান দাখিল করার নির্দেশ দিয়েছিলেন। মাননীয় সদস্যগণের স্মরণ থাকতে পারে যে, গত বছরে মুখ্য সচিবের তত্ত্বাবধানে একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গঠন করা হয়েছিল যা আবাসন নীতির সার্থক রূপায়ণের প্রতি যথেষ্ট দৃষ্টি দিয়েছেন। সচিবদের ঐ কমিটির সুপারিশের উপর ভিত্তি করে আবাসন দপ্তর অষ্টম যোজনার জন্য প্রস্তাবিত প্রকল্প প্রণয়ন করে অনুমোদনের জন্য ভারত সরকারের নিকট প্রেরণ করেছেন। মাননীয় সদস্যগণ জানেন যে পরিকল্পনা কমিশন এখনও অষ্টম যোজনা প্রণয়নের কাজে ব্যস্ত এবং উহা চূড়ান্তভাবে নির্ধারিত হলে যথাসময়ে তাদের অবগত করা হবে।

৪। আবাসনের জন্য প্রয়োজনীয় জমি ও অন্যান্য কাঁচামাল রাজ্যে সহজলভ্য নয়। তথাপি এই সমস্ত বিরূপ অবস্থা বিভিন্ন আয়ভুক্ত ব্যক্তিদের জন্য গৃহনির্মাণ প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে আমার দপ্তরের প্রতিবন্ধকতার কাঁটা হয়ে ওঠে নি। পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ এই ব্যাপারে যথেষ্ট অবদান রাখছে।

৫। আবাসন বিভাগ জনসাধারণের জন্য আবাসন প্রকল্প ও প্রণয়ন ও সম্পাদনের জন্য দায়িত্বপ্রাপ্ত। আবাসন বিভাগ বর্তমানে নিম্নলিখিত চার প্রকার আবাসন প্রকল্প রূপায়ণ করেন ; যথা ঃ (১) সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য (২) নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য, (৩) মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য এবং (৪) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য রেন্টাল আবাসন প্রকল্প। সরকারি নির্মাণক্ষেত্রে আবাসন বিভাগ ১৯৮৯-৯০ সালে কলিকাতাসহ বিভিন্ন জেলায় রেন্টাল হাউসিং স্কীমে মোট ৫১৬টি আবাস ইউনিটের নির্মাণ কার্য সমাপ্ত করেছেন, এগুলি সমস্তই রাজ্য সরকারি কর্মচারিদের জন্য। কারণ সরকার এই স্কীমের ক্ষেত্রে চলতি বছরে অধিক গুরুত্ব আরোপ করেছেন। অধিকন্তু, বর্ধমান জেলায় সমাজের আর্থিকভাবে দুর্বলতর মানুষের জন্য ও নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য যথাক্রমে ১৮০টি ও ১০০টি আবাস ইউনিটের নির্মাণকার্য প্রায় সমাপ্তির মুখে। আশা করা যায় যে, আবাসন বিভাগ প্রদত্ত ঋণের সাহায্যে ব্যক্তিগত প্রয়াসে নিম্ন আয় ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিগণ আরও ১৫০টি ও ১২০টি বসতবাটি নির্মাণ করতে সক্ষম হবেন।

এই পরিপ্রেক্ষিতে, আমি মাননীয় সদস্যগণকে সচিবদের নিয়ে গঠিত কমিটির সুপারিশের কথা অবগত করতে চাই। সুপারিশ অনুযায়ী, গৃহনির্মাণ ঋণের প্রকল্পটির বর্তমানে প্রদত্ত ঋণের পরিমাণ ও পরিকাঠামোর দিক থেকে তার সাময়িক উপযোগিতা হারিয়েছে ; তাই, রাজ্য বাজেটের উপর চাপ হ্রাস করার জন্য এটি বন্ধ করে দেওয়ার কথা আবাসন বিভাগ বিবেচনা করছেন। আবাসনে বিনিয়োগকারী আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় একটি নতুন নগদ ঋণ প্রকল্প চালু করার কথাও বিবেচনা করা হচ্ছে। আমি মাননীয় সদস্যগণকে কথা দিতে পারি যে, নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য উপযুক্ত আর্থিক সহায়তার পূর্ণ ব্যবস্থা না করা পর্যন্ত চলতি প্রকল্পটি বন্ধ করা হবে না। ১৯৯০-৯১ সালে নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের গৃহনির্মাণ ঋণ বাবদ যথাক্রমে ২০ লক্ষ টাকা ও ২৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৬। রাজ্য সরকার আবাসন প্রকল্পকে একটি অগ্রাধিকারপ্রাপ্ত বিষয় হিসাবে চিহ্নিত করেছেন এবং বাজেট-বরাদ্দের অপ্রতুলতার জন্য সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য নিম্ন, মধ্য, ও উচ্চ আয়সম্পন্ন গৃহহীন ব্যক্তিদের জন্য আবাস নির্মাণের দায়িত্ব পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের উপর অর্পণ করেছেন। অবশ্য আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য এবং নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য যে সব গৃহনির্মাণ প্রকল্প বর্তমানে চলছে সেগুলি আবাসন দপ্তরই সম্পূর্ণ করবে এবং সেই বাবদ যথাক্রমে ৩০ লক্ষ টাকা ও ৫০ লক্ষ টাকা খরচ করার প্রস্তাব করা হয়েছে ১৯৯০-৯১ সালের বাজেটে। এছাড়া আবাসন বিভাগ তার কার্যাবলি রাজ্য সরকারি কর্মচারিদের জন্য ভাড়াভিত্তিক ও মালিকানাভিত্তিক গৃহনির্মাণের মধ্যেই সীমাবদ্ধ রাখবে।

বিভিন্ন জেলা থেকে আগত স্ব-নির্ভর কর্মরতা মহিলাগণ কলিকাতা বা কলিকাতা সন্নিহিত অঞ্চলে নিরাপদ ও উপযুক্ত আশ্রয় সংগ্রহে যথেষ্ট অসুবিধা ভোগ করেন। আবাসন বিভাগ

তাদের জন্য এই কক্ষবিশিষ্ট স্বয়ংসম্পূর্ণ অ্যাপার্টমেন্ট নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন। বর্তমানে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিসহ বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান জাতীয় আবাসন ব্যাঙ্কের কাছ থেকে রি-ফিনান্সের সুবিধা নিয়ে বা সে সুবিধা ছাড়াই গৃহনির্মাণ ঋণদান করছেন। আগ্রহী জনসাধারণের পক্ষে ঋণ গ্রহণের জন্য নানা প্রকার আর্থিক প্রতিষ্ঠানের খবরাখবর, ঋণের উৎস, ঋণের নানা প্রকার শর্তাবলি এবং নবাবিষ্কৃত প্রযুক্তি বা গৃহনির্মাণ সরঞ্জামের তথ্যাদি সন্ধান সহজলভ্য নয়। আবাসন বিভাগ সাধারণ মানুষকে ঐ সমস্ত বিষয়ে তথ্য ও সংবাদ পরিবেশনের জন্য একটি 'আবাসন সহায়ক সেল' স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন।

৭। ১৯৯০-৯১ সালের আবাসন বিভাগের প্রস্তাবিত বার্ষিক বরাদ্দের পরিমাণ ৮২৯ লক্ষ টাকা। এর মধ্যে অবশ্য পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের বাজার থেকে গ্রহণযোগ্য ১০০ লক্ষ টাকা ঋণ অন্তর্ভুক্ত আছে। প্রস্তাবিত বরাদ্দের মধ্যে ১৫০ লক্ষ টাকা ব্যয়িত হবে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নির্মীয়মান ৬০০টি আবাস ইউনিটের কার্য পরিসমাপ্তির জন্য। সরকারি কর্মচারিদের জন্য মালিকানা প্রদেয় ২০০টি আবাস ইউনিট নির্মাণের কাজে ১০০ লক্ষ টাকা ব্যয় করা হবে এবং স্বনির্ভর কর্মরতা মহিলাদের এক কক্ষবিশিষ্ট ১২০টি অ্যাপার্টমেন্টের জন্য ৪৯ লক্ষ টাকা ব্যয় করা হবে। আবাসন সহায়ক-সেলের জন্য ব্যয়িত হবে ১০ লক্ষ টাকা। প্রশাসনিক উন্নতিকল্পে ৪০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব দেওয়া হয়েছে। আক্রায় একটি যন্ত্রচালিত ইট কারখানা স্থাপনের প্রস্তাব আছে যার জন্য অষ্টম যোজনায় ৭কোটি টাকা ব্যয় করা হবে এবং পলতার যন্ত্রচালিত ইট কারখানার প্রসার ও সংস্কারের জন্য আরও ৩ কোটি টাকা ব্যয় করার প্রস্তাব আছে। এই প্রকল্পের কাজ আগামী আর্থিক বছরে শুরুর জন্য ৫০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব রাখা হয়েছে। জমি অধিগ্রহণ ও উন্নয়নের জন্য ৩০ লক্ষ টাকা এবং পূর্বে কেন্দ্রীয় সরকারের পরিচালিত ও বর্তমানে অপ্রচলিত বাগিচা শ্রমিকদের জন্য ভরতুকি প্রদেয় আবাসন প্রকল্পের অন্তর্ভুক্তি বাগিচা মালিকদের অনুমোদিত প্রকল্পগুলির মোট ১৫৭ লক্ষ টাকা (ঋণ, অনুদানসহ) দাবি পূরণের জন্য ১৯৯০-৯১ সালে ২৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পুরাতন হাউসিং এস্টেটগুলিতে আর্থিক অস্বচ্ছলতার জন্য. নবীকরণের কার্য গ্রহণ করা যায় নি। ঐ সমস্ত হাউসিং এস্টেটে সম্পূর্ণ নতুন কাজের অনুরূপ সংস্কারমূলক কার্যের জন্য ১৯৯০-৯১ আর্থিক বছরে ১৫০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৮। মাননীয় সদস্যগণ জানেন যে, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ একটি পরিচিত সরকারি সংস্থা হিসাবে বছরের পর বছর ধরে আবাসনের ক্ষেত্রে রাজ্যে উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। পর্ষদকে বিশেষভাবে আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষ, নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য গৃহনির্মাণ প্রকল্পের দায়িত্ব দেওয়া হয়েছে বলে রাজ্য সরকার জমির ব্যাপারে সব রকম বাধা দূর করার জন্য জমি সংগ্রহ কাজে আন্তরিকভাবে সব রকমের চেষ্টা করছেন।

আবাসন পর্ষদ তার কর্মসূচি রূপায়ণের জন্য হাডকো ঋণ ও বাজার থেকে ঋণ গ্রহণের উপর নির্ভরশীল। পর্ষদ এযাবৎ কাল পর্যন্ত (৩১-৩-৮৯) আর্থিকভাবে দুর্বলতর

শ্রেণীর মানুষের জন্য ১,১১৬টি নিম্ন, মধ্য ও উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য যথাক্রমে ৩,০৬১ ৬,৮৮৭ এবং ৫,৬৬৭টি আবাস ইউনিটসহ মোট ১৬,৭৩১টি আবাস ইউনিট নির্মাণ করেছেন। পর্ষদ ১৯৮৯-৯০ সালে বিভিন্ন প্রকারের ১,৬২৯টি আবাস ইউনিট নির্মাণ সম্পূর্ণ করার লক্ষ্যমাত্রা স্থির করেছিল। পর্ষদ ১৯৯০-৯১ সালে কলকাতার তিনশত বর্ষ পূর্তি উপলক্ষে মোট ২,৯৩১টি আবাস ইউনিটের নির্মাণ কার্য শুরু এবং ৬০৯টি আবাস ইউনিটের নির্মাণকার্য শেষ করার লক্ষ্যমাত্রা ধার্য করেছেন এবং এর জন্য বাজেট বরাদ্দের পরিমাণ হল ৩,০৬০ লক্ষ টাকা। মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে, আবাসন পর্ষদ ১৯৮৯-৯০ সালের নির্দিষ্ট লক্ষ্য পূরণে সমর্থ হবে।

৯। স্বাধীনোত্তর কলকাতার জনসংখ্যার চাপ কমানোর জন্য ৫ লক্ষ মানুষের বসবাস উপযোগী প্রায় ১০ বর্গ কিলোমিটার পরিসরযুক্ত দ্রুত উন্নয়নশীল বিধাননগর উপনগরীতে এখন ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী, পানীয় জল সরবরাহ হাসপাতাল, কমার্শিয়াল কমপ্লেক্স, পার্ক, উদ্যান লোকাল সেন্টার, খেলার মাঠ, স্কুল, কলেজ প্রভৃতি নাগরিক সুখ-সুবিধার ব্যবস্থা সম্পূর্ণ হয়েছে। এই উপনগরীতে ইঞ্জিনিয়ারিং কলেজ, কারিগরি শিক্ষা-প্রতিষ্ঠান ও নানা রকমের গবেষণা সংস্থা প্রতিষ্ঠার ফলে উপনগরীটি উচ্চশিক্ষারও একটি কেন্দ্র হতে চলেছে। মহানগরীতে একর প্রতি জনসংখ্যার ঘনত্ব অত্যধিক হওয়ায় নাগরিক সুখ-সুবিধার ওপর চাপ কমানোর উদ্দেশ্যে বিধাননগর উপনগরীর আয়তন বাড়ানোর জন্য পরিবেশ সম্বন্ধীয় বিষয়গুলির প্রতি দৃষ্টি রেখে আরও ৮৫৪ একর জমি সংস্কারের পরিকল্পনা বিবেচনাধীন আছে। একটি ৪০ একর জমির উপর এবং অপরটি ৮৭ কোটি টাকা বিনিয়োগে এমন দুটি অত্যাধুনিক ইলেকট্রনিক্স কমপ্লেক্স স্থাপিত হচ্ছে যা হবে সমগ্র পূর্ব ভারতে একটি নতুন সংযোজন।

কলকাতা এবং সন্নিহিত অঞ্চলের মানুষের আমোদ-প্রমোদের ব্যবস্থা করার জন্য একটি সেন্ট্রাল পার্ক তৈরি করা হচ্ছে। পৌরসেবা ও সুযোগ-সুবিধা বৃদ্ধি ও রক্ষণাবেক্ষণের সিদ্ধান্তে বিধাননগরে বসবাসকারী জনগণের অংশগ্রহণ করার সুযোগ প্রদানের জন্য ১-৪-৮৯ তারিখে নোটিফায়েড এরিয়া অথরিটি প্রতিষ্ঠিত হয়েছে। বিধাননগরে উন্নয়ন, বাগজোলা ট্রিটমেন্ট প্ল্যান্টের রক্ষণাবেক্ষণ ও সংস্কার এবং বিধাননগর উপনগরীর প্রশাসনের জন্য ১৯৯০-৯১ সালের বাজেটে ৬ কোটি ৯৪ লক্ষ ২৭ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

১০। কল্যাণী ও পাতিপুকুর উপনগরীর উন্নয়ন ও রক্ষণাবেক্ষণ এবং ঐ দুই উপনগরীর গৃহনির্মাণ প্রকল্পগুলির দায়িত্ব মেট্রোপলিটান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের উপর ন্যস্ত। এজন্য ১৯৯০-৯১ সালের বাজেটে ১,৫০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

১১। মুর্শিদাবাদ, মালদা, পশ্চিম দিনাজপুর, নদীয়া, হুগলি, উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনা জেলার বন্যা ও সাইক্লোনের মতো প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত পরিবারবর্গকে আর্থিক সহায়তা দানের জন্য হাডকোর সহযোগিতায় পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ যে ক্যাশ-লোন স্কীম চালু করেছিল সে ব্যাপারে মাননীয় সদস্যগণ অবহিত আছেন। ঐ স্কীমটি জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির মাধ্যমে রূপায়িত হচ্ছে। মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে, মোট বরাদ্দ ১২ কোটি টাকার ৫০ শতাংশেরও বেশি টাকা ইতিমধ্যেই খরচ হয়ে গেছে এবং অবশিষ্ট টাকাও উপকৃত পরিবারবর্গ যে সব নির্মাণ কার্য আরম্ভ করেছেন সেগুলির অগ্রগতির সঙ্গে যখন যেমন প্রয়োজন হবে সেই মতো বিলিবণ্টন করা হবে। মাননীয়

সদস্যগণ অনুগ্রহ করে স্মরণ করতে পারেন যে অতীতে বিভাগীয় বাজেট পেশ করার সময় আমি বার বার বলেছি যে আমাদের আবাসন নীতি হল কলকাতা মহানগরী থেকে অন্যান্য পৌর এলাকা এবং ছোট শহরে গৃহনির্মাণ প্রকল্পের প্রসার করা, গ্রামীণ এলাকায় গৃহহীন পরিবারবর্গের জন্য গৃহনির্মাণ প্রকল্পের কাজ চালু করা এবং যথাযথ কলাকৌশলে কম খরচে তৈরি করে সমাজের আর্থিক দিক দিয়ে দুর্বলতর শ্রেণী ও নিম্ন আয়বিশিষ্ট শ্রেণীর ব্যক্তিদের বাসস্থানের ব্যবস্থা করে দেওয়া। সরকার সমস্যার ব্যাপ্তি সম্বন্ধে সচেতন। নিম্ন এবং মধ্য আয়বিশিষ্ট শ্রেণীর ব্যক্তিদের গৃহসমস্যার বিষয়ে সরকার বিশেষভাবেই সচেতন। কম খরচে বাড়ি তৈরির বড় রকমের কোনও উদ্যোগ নেওয়া সম্ভব হচ্ছে না জমির অত্যধিক বাজার দরের জন্য। এর সাথে বাড়ি তৈরির বিভিন্ন মালমশলার দামের উর্ধ্বগতিও একটা বড় বাধা। এই সমস্যার আংশিক সমাধানের জন্য কম খরচে বাড়ি তৈরির জন্য সরকারের কাছে যতটুকু খালি জমি আছে তার সবটুকুই কাজে লাগানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে। যেহেতু কেবলমাত্র সরকারের নিজস্ব টাকায় আর্থিক দিক দিয়ে দুর্বলতর শ্রেণী ও নিম্ন আয়বিশিষ্ট শ্রেণীর ব্যক্তিদের মধ্যে যাদের বাসস্থান তৈরির জন্য প্রয়োজনীয় জমি আছে তাদের সম্পূর্ণ প্রয়োজন মেটানো সম্ভব নয়, তাই বিভিন্ন হাউসিং ফিনান্স ইনস্টিটিউশনগুলির মাধ্যমে তাদের প্রয়োজনীয় অর্থের যোগান দেবার জন্য কাজ আরম্ভ করা হয়েছে।

মহাশয়, এই বক্তব্যসহ আমি যে দাবি পেশ করেছি তা অনুমোদন করার জন্য এই সভাকে অনুরোধ করছি।

## DEMAND No. 37

**Major Head : 2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development**

**Shri Buddhabed Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.2,77,62,55,000 be granted for expenditure under Demand No.37, Major Head : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development".

(This is inclusive of a total sum of Rs.69,40,64,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Buddhadeb Bhattacharjee was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। নগর উন্নয়ন একটি অবিচ্ছিন্ন কার্যধারা। এই কার্যপ্রণালীকে নিয়মানুগভাবে নিয়ন্ত্রিত করা এবং প্রবাহিত রাখার জন্য ১৯৭৯ খ্রিস্টাব্দে "টাউন অ্যান্ড কান্ট্রি (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট)" আইন বিধিবদ্ধ করা হয়। কলিকাতা মেট্রোপলিটান এলাকাসহ অন্যান্য এলাকাতে "আউট লাইন ডেভেলপমেন্ট প্ল্যান" চূড়ান্ত করার জন্য দ্রুত কার্যব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। বেশ কয়েকটি ক্ষেত্রে এই কার্যপ্রণালী পরিণত পর্যায়ে পৌঁছেছে। বর্তমান পৌর এবং অন্যান্য নাগরিক সুযোগ-সুবিধাগুলির উপর চাপ কমানোর জন্য রাজ্য সরকার এবং উন্নয়ন প্রাধিকারগুলি নতুন অঞ্চল উন্নয়ন এবং নতুন উন্নয়ন কেন্দ্র স্থাপনের উদ্যোগ নিচ্ছে।

কেন্দ্রীয় সরকার, বিশ্বব্যাঙ্ক এবং ব্রিটিশ ওভারসীজ ডেভেলপমেন্ট অ্যাশোসিয়েশনের কার্যকর সহযোগিতায় শহরাঞ্চলের জনগণের এবং বিশেষত বস্তিবাসীগণের ন্যায় দরিদ্রতর শ্রেণীর মানুষদের জীবনযাপনের ব্যবস্থার উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে।

২। ১৯৯০-৯১ আর্থিক বছরে রাজ্য সরকার পরিকল্পনা খাতে সি এম ডি এ-কে পঞ্চাশ কোটি টাকা দেবে। এখন আমি এই দাবির অন্তর্গত কিছু কার্যবিবরণীর উল্লেখ করছি।

(ক) জল সরবরাহ

টালা-পলতা ব্যবস্থা-পদ্ধতি নবরূপদানের কাজ সম্পন্ন হয়েছে এবং এই ব্যবস্থা শীঘ্রই কার্যকর হবে। যেসব কাজগুলি সমাপ্তির মুখে, সেগুলির মধ্যে রয়েছে গার্ডেনরীচে নিম্নচাপের পাম্পিং স্টেশন এবং বিটি রোড বরাবর ৬০" ব্যাসের টালা-পলতা মূল পাইপলাইন স্থাপনের কাজ। বরাহনগর-কামারহাটি এবং শ্রীরামপুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টগুলির কাজ চলছে। টালা-অকল্যান্ড ট্রান্সমিশন মেইন লাইনের কাজও শুরু করা হবে।

(খ) পয়ঃপ্রণালী পরিষ্কার এবং জল নিষ্কাশন

মহানগরীতে জল জমার সমস্যার প্রধান কারণ হল বর্তমান পয়ঃপ্রণালী ব্যবস্থার বহনক্ষমতার অভাব। বিভিন্ন স্থানে এই ব্যবস্থার ক্ষমতাবৃদ্ধির জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এতে সমস্যার অনেকটা সুরাহা হবে। টালির নালা, কলিকাতা শহরের নর্দমার মোহানা (ক্যালকাটা আউটফল), মহানগীর পয়ঃপ্রণালী, চৌভাগা পাম্পিং স্টেশন প্রভৃতির কাজ এগিয়েছে।

(গ) পরিযান এবং পরিবহন ব্যবস্থা

হাওড়া বাস টার্মিনাসের কাজ সম্পূর্ণ হয়েছে। দুর্গাপুর ব্রিজ, প্রিন্স আনোয়ার শাহ রোড এবং নেতাজি সুভাষ বোস রোডের সংযোজক রাস্তা (লিঙ্ক রোড), হাওড়া স্টেশন থেকে নদীর ফেরিঘাট পর্যন্ত সাবওয়ের কাজ চলছে। আরও যে কাজগুলি চালু থাকবে তাদের মধ্যে রয়েছে হাওড়ায় ইস্ট-ওয়েস্ট রোড, দেশপ্রাণ শাসমল রোড এবং মহাত্মা গান্ধী রোডের সংযোজক রাস্তা (লিঙ্ক রোড), গড়িয়া বাস টার্মিনাস এবং কোনও এক্সপ্রেসওয়ে।

(ঘ) বস্তি উন্নয়ন

বস্তি উন্নয়নের উদ্দেশ্য হল পরিবেশের উন্নতিসাধন। স্বাস্থ্যকর ব্যবস্থার উৎকর্ষসাধন, পানীয় জল সরবরাহ, জল নিষ্কাশন এবং রাস্তাঘাটের উন্নতিকার্যের দ্বারাই এই কাজ করা হবে। এ বছর সি এম ডি এ ৫০,০০০ সংখ্যক বস্তিবাসী মানুষদের এই সুযোগসুবিধাগুলির আওতায় আনতে পারবে বলে আশা করা হচ্ছে।

(ঙ) আবাসন ও অঞ্চল উন্নয়ন

বৈষ্ণবঘাটা-পাটুলী উন্নয়ন অঞ্চলে আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর এবং নিম্ন আয়বিশিষ্ট জনগণের জন্য ৩৮১১টি কোর হাউস এ পর্যন্ত নির্মিত হয়েছে। বৈষ্ণবঘাটা-পাটুলী এবং পূর্ব কলিকাতা উন্নয়ন অঞ্চলে পরিকাঠামোগত ব্যবস্থার উন্নয়নের কাজ চলছে। শিয়ালদহে আদালত ও বাণিজ্যিক কমপ্লেক্সের কাজও এগিয়ে চলেছে।

**(চ) কলিকাতা ও হাওড়ার ইমপ্রুভমেন্ট ট্রাস্টদ্বয়**

এক ছত্রচ্ছায়ায় নগর উন্নয়নের কাজে সমন্বয়সাধনের উদ্দেশ্যে ট্রাস্ট দুটিরই বোর্ড বাতিল করে সি এম ডি এ'র অধীনে আনা হয়েছে। কলকাতার কিছু ঘিঞ্জি এলাকায় উন্নয়নের কাজ করার জন্য সি আই টিকে পঞ্চাশ লক্ষ টাকা দেবার ব্যবস্থা এ বছরের প্রস্তাবে রয়েছে। হাওড়ার বিভিন্ন স্থানে উন্নতির কাজের জন্যও এইচ আই টিকে সমপরিমাণ টাকা দেবার প্রস্তাব আছে।

**(ছ) কলিকাতা পৌরনিগম এবং সি-এম-ডি এলাকার অন্যান্য স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থাকে আর্থিক সাহায্যদান**

প্রধানত সি এম ডি এ'র মাধ্যমে অর্থব্যয়ের দ্বারা সৃষ্ট এই এলাকার পৌর পরিসম্পদসমূহের রক্ষণাবেক্ষণের উদ্দেশ্যে চৌদ্দ কোটি টাকা খরচের প্রস্তাব এই দাবিতে রয়েছে। স্থানীয় পৌরসভাগুলির কর্মচারিদের মহার্ঘভাতা বাবদ ব্যয়ের আশি শতাংশ মেটাবার উদ্দেশ্যে স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন দপ্তর ৫২,০৪,৪০,০০০ টাকা ব্যয় করবে। এই দপ্তর কলিকাতা পৌর নিগমের মাধ্যমে জলসরবরাহ, পয়ঃপ্রণালী সংস্কার, জল নিষ্কাশন ও বস্তি পরিষেবার কাজে সহায়তার জন্য আরও ১,৫০,০০,০০০ টাকা ব্যয় করবে।

**(জ) পৌরসঙ্ঘ উন্নয়ন প্রকল্প**

পৌরসংঘগুলি পৌর নিগমসমূহ এবং নোটিফায়েড এরিয়া অথরিটিসকল প্রায় নব্বই কোটি টাকা ব্যয় সাপেক্ষে সাড়ে ছয় হাজারেরও অধিক সংখ্যক বহুমুখি কর্মপ্রকল্প রচনা করেছে। এগুলির মধ্যে সড়ক উন্নয়ন, বস্তি উন্নয়ন, জলসরবরাহ প্রসার, পয়ঃপ্রণালী সংস্কারও জল নিষ্কাশন ব্যবস্থার সুরাহা, বাজারের উন্নতি প্রভৃতি রয়েছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে জেলা পরিষদগুলির সাহায্য নিয়ে প্রায় আশি কিলোমিটার রাস্তা নির্মাণ পাঁচশো সত্তরটি নলকূপ স্থাপন এবং দেড় হাজারটি জল-ঢালা (পোর-ফ্লাশ) পায়খানা নির্মাণের কাজ করা হয়েছে।

৩। বিধাননগর উপনগরীটিকে আরও ৭৮৩.৭৮ একর পরিমাণ জমির উপর প্রসারিত করা হচ্ছে। পরিকাঠামোগত উন্নতিসাধনের পর এই বাড়তি জমিটুকু. বসবাস, বাণিজ্য ও আধাবাণিজ্য, রাস্তাঘাট, হাসপাতাল, শিক্ষাপ্রতিষ্ঠান প্রভৃতির জন্য ব্যবহৃত হবে। এই অংশের প্রায় ২২০ একর পরিমাণ জায়গা জলাশয়রূপে সংরক্ষিত থাকবে। এই জলাশয়কে আরও ছয়ফিট গভীরতা পর্যন্ত খনন করে মৎসাদি চাষ এবং পরিবেশগত সমতা রক্ষা করা হবে। আশা করা হচ্ছে, এই বাড়তি এলাকায় এক লক্ষ চল্লিশ হাজার মানুষের স্থান সঙ্কুলান হবে। বিধাননগরের জলসরবরাহ ব্যবস্থার উন্নতি প্রয়োজন সম্পর্কে সরকার সম্পূর্ণ সজাগ। এই উদ্দেশ্যে সি এম ডি এ ১২০ কোটি টাকা ব্যয়সাপেক্ষে একটি প্রকল্প রচনা করেছে। আশা করা হচ্ছে এই প্রকল্পের কাজ শীঘ্রই শুরু হবে। এই প্রকল্পের অর্থ সংস্থানের জন্য "হাডকো" থেকে ঋণপ্রাপ্তির সম্ভাবনা সি এম ডি এ খতিয়ে দেখছে।

৪। নদীয়া জেলার মহকুমা শহর কল্যাণীর আয়তন ৩০ বর্গমাইলের বেশি এবং জনসংখ্যা ৬০ হাজারেরও অধিক। এই এলাকায় শিল্পের উন্নতি এবং নগর প্রসারের সঙ্গে সঙ্গে কল্যাণী উপনগরীর উপর জনসংখ্যার চাপ বাড়বে বলে মনে করা হচ্ছে। এর জন্য প্রসারমান উপনগরীর প্রয়োজন হবে জলসরবরাহ, পয়ঃপ্রণালী জল-নিষ্কাশন-ব্যবস্থা, পাম্পিং স্টেশন,

সমাবেশ সদন, বাজার প্রভৃতি পৌর পরিকাঠামোগত ব্যবস্থার উন্নতি। এই সব কাজের জন্য এই দাবির মধ্যে ৩০ লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে।

এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি চূড়ান্তভাবে পেশ করছি।

## DEMAND No. 38

**Major Head : 2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity**

**Shri Buddhabed Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.15,94,76,000 be granted for expenditure under Demand No.38, Major Head : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity".

(This is inclusive of a total sum of Rs.3,98,69,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Buddhadeb Bhattacharjee was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ত্রয়োদশ বর্ষে পদার্পণ করেছে। তথ্য ও সংস্কৃতি বিভাগের মূল দায়িত্ব ও কর্তব্য সরকারের নীতি ও কর্মধারায় বস্তু, নিষ্ঠ, সত্যনিষ্ঠ তথ্যসমূহ রাজ্যের জনগণের কাছে পৌঁছে দেওয়া। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি, সরকারের মতামত, সরকারের কর্মসূচি আমার বিভাগ যথাযথভাবে সমস্ত মানুষের কাছে পৌঁছে দেওয়ার কাজে বিগত বছরে যথেষ্ট সচেষ্ট ছিল।

আর্থিক অসুবিধা সত্ত্বেও প্রচারমাধ্যমগুলির সাহায্যে এবং তথ্যচিত্র প্রযোজনা থেকে সাংস্কৃতিক অনুষ্ঠানসমূহের মধ্য দিয়ে রাজ্যের প্রত্যন্ত প্রদেশে সরকারের কর্মধারাকে প্রসারিত করার কাজে আমার বিভাগ বিগত বছরে সাফল্যের সঙ্গে দায়িত্ব পালন করেছে। বিগত বছরেও এই বক্তৃতার সময়ে আমি আপনাদের কাছে এই অঙ্গীকার করেছিলাম যে, সংবাদপত্র ও সাংবাদিকদের সঙ্গে সরকার সহযোগিতাপূর্ণ ভাব বিনিময় ও যোগাযোগ রক্ষা করে চলবে। এ ব্যাপারে আমার বিভাগ কৃতিত্ব দাবি করতে পারে। কিন্তু এক শ্রেণীর সংবাদপত্র ক্রমাগত অসহযোগিতাপূর্ণ বিরুদ্ধাচরণ রাজ্যের মানুষকে সরকারবিরোধী করে তোলায় এবং বিভ্রান্তিমূলক প্রচার-প্রচেষ্টায় নিয়োজিত। এদের ক্ষেত্রে আমরা যা বারবার বলার চেষ্টা করেছি তা হচ্ছে, গণতান্ত্রিক ব্যবস্থায় প্রত্যেক সংবাদপত্রেরই সরকারের সমস্ত কাজে সবসময় একমত না হওয়ার অধিকার আছে এবং তাদের নিজস্ব মতামত সবসময়ই প্রকাশ করা উচিত। কিন্তু মাননীয় সদস্যবৃন্দ, আপনারা লক্ষ্য করে থাকবেন, এই সংবাদপত্রগুলি সংবাদ পরিবেশনার নামে প্রায়শই বিকৃত তথ্য উদ্দেশ্যমূলক কুৎসাজনক ভিত্তিহীন সংবাদ পরিবেশনে নিয়োজিত। আমি আশা করব সমস্ত দৈনিক এবং সাময়িক পত্র-পত্রিকাগুলি রাজ্যের মানুষের কাছে তাদের যে দায়িত্ব এবং ভূমিকা আছে সে সম্পর্কে সচেতন থাকবেন এবং আমাদের রাজ্যের সাংবাদিকতার ক্ষেত্রে যে ঐতিহ্য ও সুনাম রয়েছে, তাকে কোনও কারণেই কলঙ্কিত করবেন না। এ আমার

আন্তরিক আবেদন। সমস্ত সাংবাদিকদের সঙ্গে, সমস্ত সংবাদপত্রের সঙ্গে সুসম্পর্ক রক্ষার ক্ষেত্রে আমার বিভাগ সব সময় বরাবরের মতই সচেষ্ট থাকবে।

মাননীয় সদস্যদের মনে আছে, আমি আমাদের দেশে দুটি গুরুত্বপূর্ণ সংবাদ-মাধ্যম দূরদর্শন এবং আকাশবাণীর অসহযোগিতাপূর্ণ রাজ্য সরকারবিরোধী মনোভাবের কথা বিগত বছরে আপনাদের কাছে বলেছিলাম। সমস্ত দেশে রাজনৈতিক পটপরিবর্তন ঘটেছে। সরকারি অর্থে পরিচালিত দুটি গুরুত্বপূর্ণ প্রচার মাধ্যমের কর্মকাণ্ডে এই রাজনৈতিক পটপরিবর্তন কিছু মৌলিক পরিবর্তন আনতে সাহায্য করবে আশা করি। কলকাতা দূরদর্শন এবং আকাশবাণী কেন্দ্রে আমাদের অভিজ্ঞতা হল ওখানে অতীতের রেশ এখনও রয়েছে এবং অনেক ক্ষেত্রেই তারা এখনও পুরানো অভ্যাস কাটিয়ে উঠতে পারছেন না। নতুন কেন্দ্রীয় সরকার "প্রসার ভারতী বিল"-এর মাধ্যমে এই দুটি প্রচার মাধ্যমকে স্বয়ংশাসিত সংস্থার অধিকার দেবার কথা ঘোষণা করেছেন। এটি একটি ইতিবাচক পদক্ষেপ। আগামীদিনে পরিবর্তিত পরিস্থিতিতে এদের ভূমিকার প্রতি আমাদের উৎসাহ থাকবে।

আমি মাননীয় সদস্যবৃন্দকে এবার আমার বিভাগের বিগত আর্থিক বছরে বিভিন্ন শাখায় কি কি কাজ হয়েছে তা সংক্ষেপে জানাব।

**তথ্য শাখা**

বিগত আর্থিক বছরে গ্রামীণ তথ্য উপশাখায় সরকারি কাজের বিস্তারিত পদ্ধতি পরিকল্পনাকে শক্তিশালী করার জন্য কিছু গুরুত্বপূর্ণ পদক্ষেপ নেওয়া হয়েছে। গ্রামীণ তথ্য শাখাকে মহকুমা স্তর থেকে পঞ্চায়েত স্তরে সম্প্রসারণ করার পদক্ষেপ নেওয়া হচ্ছে। প্রতি জেলায় ফিল্ড ইনফরমেশন অ্যাসিস্টান্ট এবং ব্লক স্তরে ক্ষেত্রীয় কর্মী নিয়োগের চেষ্টা করা হচ্ছে। গ্রামীণ তথ্য পরিবেশনাকে আরও শক্তিশালী করার জন্য ভিডিও প্রদর্শনীর সুযোগ সৃষ্টির ব্যবস্থা করা হচ্ছে।

সাংবাদিক এবং সাংবাদিকতার সঙ্গে যুক্ত বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে গঠিত গণমাধ্যম কেন্দ্র নির্দিষ্ট কর্মসূচির ভিত্তিতে কাজ করছে। বিগত আর্থিক বছরে তথ্য বিভাগের অন্তর্গত গণমাধ্যম কেন্দ্রের মাধ্যমে রাজ্যের সমস্ত জেলা থেকে ১০০ জন গ্রামীণ সাংবাদিককে পেশাগত মানোন্নয়নের জন্য প্রশিক্ষণ দেওয়া হয়েছে। 'জালিয়ানওয়ালাবাগ হত্যাকাণ্ড ও সংবাদপত্রের প্রতিবাদী ভূমিকা', মৌলানা আবুল রেজ্জাক মালিহাবাদীর স্মরণে 'উর্দু সাংবাদিকতা ও ভারতের স্বাধীনতা আন্দোলন ; দূরদর্শন ও আকাশবাণীর স্ব-শাসন বিল (প্রসারভারতী)' নিয়ে দুদিনব্যাপী আলোচনা সভা গণমাধ্যম কেন্দ্রের উদ্যোগে অনুষ্ঠিত হয়েছে। এছাড়া এই শাখা থেকে সাংবাদিকতা-বিষয়ক পুস্তক প্রকাশের প্রস্তুতি চলছে। এখানে ভবিষ্যতে একটি শ্রুতি-চাক্ষুষ শাখা প্রতিষ্ঠা করার চেষ্টা হচ্ছে।

চিত্রসাংবাদিক, সাংবাদিক ও সাংবাদিকতার সঙ্গে যুক্ত বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে গঠিত, এই শাখার প্রেস অ্যাক্রিডিটেশন কমিটি নিয়মিত বৈঠকের মাধ্যমে সুষ্ঠুভাবে কাজ করে যাচ্ছে।

বিজ্ঞাপন শাখার মাধ্যমে রাজ্যের ও রাজ্যের বাইরের বিভিন্ন ভাষায় প্রকাশিত দৈনিক

ও সাময়িক পত্র-পত্রিকাগুলিতে সরকারের সমস্ত বিভাগের বিজ্ঞাপন নিয়মিতভাবে দেওয়া যাচ্ছে।

নবগঠিত উত্তর ২৪-পরগনা জেলার সদর দপ্তর বারাসতে একটি তথ্যকেন্দ্র সহ ঐ জেলার কার্যালয়, কল্যাণী ও বোলপুরে মহকুমা তথ্য কার্যালয়-সংলগ্ন নতুন দুটি তথ্যকেন্দ্র খোলা হয়েছে। শিলিগুড়িতে দীনবন্ধু মঞ্চ ও প্রদর্শনী কক্ষসহ রাজ্য পর্যায়ের তথ্যকেন্দ্র কাজ করছে। কাকদ্বীপ ও হলদিয়ায় দুটি তথ্যকেন্দ্র খোলা হয়েছে।

রাজ্যের বাইরে রাজ্য সরকারের নীতি ও কাজকর্ম তুলে ধরার জন্য দিল্লি, মাদ্রাজ, ভুবনেশ্বর ও আগরতলায় তথ্যকেন্দ্রসমূহে কাজকর্ম চলছে। মুম্বাই (বোম্বাই) সহ আরও কয়েকটি রাজ্যে তথ্যকেন্দ্র খোলার কথা ভাবা হচ্ছে।

পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত লোকসভার প্রতিনিধিদের কাজের সুবিধার জন্য এবং তাদের নিয়মিতভাবে পশ্চিমবঙ্গ সরকার সম্পর্কিত তথ্য সরবরাহ করার জন্য দিল্লিতে একটি কেন্দ্র খোলা হয়েছে। লোকসভার অধিবেশন যখন চলবে তখন এই কেন্দ্র লোকসভার প্রতিনিধিদের রাজ্যের সঙ্গে নিয়মিতভাবে যোগাযোগ রক্ষা করার কাজে সাহায্য করবে।

গত বছরে এই বিভাগের প্রদর্শনী শাখার উল্লেখযোগ্য কাজগুলির মধ্যে অন্যতম হল, দিল্লিতে অনুষ্ঠিত আন্তর্জাতিক বাণিজ্য মেলায় অংশগ্রহণ, কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে বিশেষ প্রদর্শনী, শহীদ ক্ষুদিরাম ও প্রফুল্ল চাকীর জন্মশতবর্ষ উপলক্ষে প্রদর্শনীর আয়োজন, বিধানসভার ৫০ বছর পূর্তি উপলক্ষে চিত্তাকর্ষক প্রদর্শনী সেট নির্মাণ। এছাড়া বাংলা চলচ্চিত্রের সাত দশক উপলক্ষে প্রদর্শনী, চার্লি চ্যাপলিনের জন্মশতবর্ষে চ্যাপলিনের জীবনের বিভিন্ন পর্যায়ের ওপর প্যানেল সেট ও পঞ্চায়েতীরাজ-এর ওপর একটি প্রদর্শনী সেটও তৈরি করা হয়। নিয়মিত প্রদর্শনীয় মধ্যে বিগত বছরে মোট ৫৫টি প্রদর্শনীয় আয়োজন করা হয় যা ব্লক স্তর পর্যন্ত ও রাজ্যের বাইরেও বিস্তৃত ছিল।

এই বিভাগের প্রকাশন শাখা থেকে বাংলা, হিন্দি, উর্দু, সাঁওতালী ও ইংরেজি ভাষায় নিয়মিত সাময়িক পত্রিকা প্রকাশ করা ছাড়াও মাসিক 'পঞ্চায়েতীরাজ' পত্রিকা প্রকাশের ব্যবস্থা করা হয়েছে। নানা ধরনের ছোট বড় পুস্তিকা, পোস্টার, সচিত্র অ্যালবামও এই শাখা থেকে প্রকাশ করা হয়ে থাকে।

বিগত আর্থিক বছরে প্রকাশিত বিভিন্ন পুস্তিকার মধ্যে চার্লি চ্যাপলিন, নারীসমাজ ও পশ্চিমবঙ্গ সরকার, বাংলা চলচ্চিত্রের সাত দশক ইত্যাদি বিশেষভাবে সমাদৃত হয়েছে। এই বিভাগের বিতরণ শাখাও দক্ষতার সঙ্গে সমস্ত গুরুত্বপূর্ণ আমন্ত্রণপত্র, পত্র-পত্রিকা ইত্যাদি বিতরণ করায় নিযুক্ত।

আতিথেয়তা ও রাষ্ট্রীয় অনুষ্ঠান শাখা সারা বছর নিয়মিত কাজ ছাড়াও এবছর আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের সময় অনুষ্ঠান আয়োজনে অত্যন্ত গুরুত্বপূর্ণ দায়িত্ব সুষ্ঠুভাবে পালন করেছে। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে বর্ষব্যাপী কার্যসূচিতেও এই শাখা গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছিল।

**চলচ্চিত্র শাখা**

বামফ্রন্ট সরকারের ঐকান্তিক প্রচেষ্টায় পশ্চিমবঙ্গ চলচ্চিত্র শিল্পে উন্নতি অব্যাহত রয়েছে.

বিভাগীয় ভিত্তিতে সংবাদচিত্র ক্রয় করা ছাড়াও প্রতিশ্রুতিসম্পন্ন চলচ্চিত্র নির্মাতাদের উৎসাহদানের উদ্দেশ্যে সরকার গত বছর তিনটি তথ্যচিত্র ক্রয় করেছেন। এগুলির মধ্যে 'ছৌ নাচ' বিশেষ উল্লেখের দাবি রাখে। গত বছরে সরকারের প্রযোজনায় ও সত্যজিৎ রায় প্রোডাকশনের সন্দীপ রায়ের পরিচালনায় শুরু হওয়া 'গুপী বাঘা ফিরে এল' ছবিটির নির্মাণকাজ সমাপ্তির পথে।

রঙিন চলচ্চিত্র নির্মাণের ব্যাপারে ভরতুকি দেওয়া সংক্রান্ত প্রকল্পটি চলচ্চিত্র নির্মাতাদের মধ্যে প্রভূত উদ্দীপনার সঞ্চার করেছে। রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার 'রূপায়ণ'-এর কাজকর্ম বৃদ্ধির চেষ্টা চলছে।

সরকার অধিগৃহীত ও পরিচালিত 'টেকনিসিয়ান্স স্টুডিও'র ব্যবসায়িক অগ্রগতি উল্লেখ্য।

'নন্দন'-এর স্বল্প দৈর্ঘ্যের ছবির উপর সেমিনার হয়েছে। খ্যাতনামা চলচ্চিত্র পরিচালকরা এতে অংশগ্রহণ করেছেন। 'ইন্ডিয়ান প্যানোরামা' শিরোনামায় ১৪টি ছবি বাণিজ্যিক ভিত্তিতে প্রদর্শিত হয়েছে। চ্যাপলিন জন্মশতবার্ষিকী উপলক্ষে একটি প্রদর্শনীর আয়োজন করা হয়। মহান এই শিল্পীর স্মরণে একটি গ্রন্থ প্রকাশ করা হয়। প্রখ্যাত শিল্পী পিটার ব্রুকের উপস্থিতিতে তার পরিচালিত 'মহাভারত' নন্দনে প্রদর্শিত হয়েছে। বাংলা চলচ্চিত্র শিল্পের সাত দশক পূর্তি উপলক্ষে একটি প্রদর্শনীর আয়োজন করা হয় ও সেই সঙ্গে স্মারক গ্রন্থও প্রকাশ করা হয়। তাছাড়া অনুষ্ঠিত হয়েছে ফরাসি বিপ্লবের দ্বিশতবর্ষ পূর্তি উপলক্ষে ফরাসি চলচ্চিত্র উৎসব, চেক্ চলচ্চিত্র উৎসব, জার্মান গণতান্ত্রিক প্রজাতন্ত্রের চলচ্চিত্র, সোভিয়েত চলচ্চিত্র উৎসব। ঋত্বিক ঘটকের নামাঙ্কিত পাঠাগারটির জন্য বেশ কিছু মূল্যবান বই ও ক্যাসেট কেনা হয়েছে।

দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের আর্থিক সহায়তাদানের উদ্দেশ্যে সরকার গত বছর দেড় লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

চলচ্চিত্র-সংক্রান্ত বিভিন্ন সমস্যা পর্যালোচনা করে সরকারের কাছে সুপারিশ করার উদ্দেশ্যে গঠিত 'সিনেমা এনকোয়ারি কমিটি' একটি প্রতিবেদন সরকারের কাছে পেশ করেছেন। তাদের সুপারিশ যথাযথভাবে পর্যালোচনা করে ব্যবস্থা গ্রহণ করার জন্য বিভিন্ন বিভাগের সঙ্গে যোগাযোগ করা হচ্ছে।

মহান শিল্পী চার্লি চ্যাপলিনের জন্মশতবর্ষে দীর্ঘদিন বন্ধ থাকা 'মিনার্ভা' সিনেমা হলটি পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের মাধ্যমে কলিকাতা পুরসভার কাছ থেকে লীজ নিয়ে রাজ্য সরকার 'চ্যাপলিন' হল চালু করেছেন। এছাড়া জাতীয় চলচ্চিত্র উন্নয়ন নিগম ও সোভেকসপোর্ট'-এর সহায়তায় সরকার নতুন প্রেক্ষাগৃহ নির্মাণের চিন্তাও করছেন। বাংলা ছবির বাণিজ্যিক সীমাবদ্ধতা দূর করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সিনেমা আইন, ১৯৫৪-বি সংশোধন করা হয়েছে। এর ফলে পশ্চিমবঙ্গের সিনেমা গৃহগুলিতে বছরে কমপক্ষে ছয় সপ্তাহ বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করা যাবে।

গত জানুয়ারি মাসে দশদিন ধরে ২১-তম আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব বিপুল উৎসাহ-উদ্দীপনার মধ্য দিয়ে অনুষ্ঠিত হয়। উদ্বোধন করেন সত্যজিৎ রায়। কলকাতার আটটি সিনেমা

গৃহে একই সঙ্গে এই উৎসব চলেছিল। আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব ৯০-এর পাশাপাশি রবীন্দ্র সরোবরের মুক্তমঞ্চে বাংলা চলচ্চিত্র প্রদর্শনের ব্যবস্থাও করা হয়েছিল। তাছাড়া নন্দন (১নং ও ২নং), রবীন্দ্র সদন ও শিশির মঞ্চে সাংবাদিক ও প্রতিনিধিদের জন্য চলচ্চিত্র প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছিল। বিদেশি প্রতিনিধিসহ মোট ২৫০০ প্রতিনিধি এই উৎসবে যোগ দেন। চলচ্চিত্র প্রদর্শনের পাশাপাশি দেশি-বিদেশি শিল্পী-সমালোচকদের নিয়ে সাংবাদিক সম্মেলন ও আলোচনাচক্রের আয়োজন করা হয়েছিল।

**সংস্কৃতি শাখা**

বর্তমান সরকার ক্ষমতাসীন হওয়ার সময় ঘোষণা করেছিল সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও সংস্কৃতির ক্ষেত্রে ঐতিহ্য রক্ষা ও অবারিত বিকাশের স্বার্থে সর্বশক্তি নিয়োগ করবে। পৃষ্ঠপোষকতা ও সহযোগিতার বন্ধুত্বপূর্ণ হাত প্রসারিত করেই সৃজনশীলতার রুদ্ধগতি অবাধ করা সম্ভব হয়েছে। সরকারের সাংস্কৃতিক নীতির পরিকল্পনা ও রূপায়ণের দায়িত্ব আজ অর্পণ করা হয়েছে রাজ্যের পুরোধা সাংস্কৃতিক-ব্যক্তিত্বদের উপর, প্রশাসন শুধু ব্যবস্থাপক মাত্র।

পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি, পশ্চিমবঙ্গ রাজ্য সঙ্গীত আকাদেমি, পশ্চিমবঙ্গ নাট্য আকাদেমি, লোকসংস্কৃতি পর্ষদ, চিত্র ও ভাস্কর্য উপদেষ্টা পর্ষদ প্রভৃতি সরকার গঠিত সংস্থার মাধ্যমে গ্রাম থেকে শহর পর্যন্ত সমাজজীবনের প্রতিটি ক্ষেত্রে সংস্কৃতি প্রাণচাঞ্চল্য আজ সুস্পষ্টভাবে অনুভূত।

সন্ধান, সংরক্ষণ ও পৃষ্ঠপোষকতা—এই নীতি সামনে রেখে সরকার ভাষা, সাহিত্য সঙ্গীত, নাটক, নৃত্য, চিত্র ও ভাস্কর্য, লোকসংস্কৃতি, আদিবাসী সংস্কৃতি—সবক্ষেত্রেই ব্যাপক কর্মকাণ্ড অব্যাহত রেখেছে। আর এই পথেই দেওয়া নেওয়ার মধ্য দিয়ে দৃঢ় হচ্ছে বিভিন্ন সম্প্রদায় ও জাতি উপজাতির মানুষের সংহতি।

বিজ্ঞাপনের মাধ্যমে আবেদন আহ্বান করে বিভিন্ন ক্ষেত্রে বিশেষজ্ঞদের পরামর্শ নিয়ে অনুদানপ্রাপক ব্যক্তি ও সংস্থা নির্বাচন করা হয়। প্রতি বছরের মতো বিগত বছরেও সঙ্গীত-নৃত্য, চিত্র-ভাস্কর্য ও নাটক-যাত্রার ক্ষেত্রে যথাক্রমে আলাউদ্দিন, অবনীন্দ্র ও দীনবন্ধু প্রভৃতি উচ্চ-সম্মানসূচক পুরস্কার এবং অন্যান্য সাধারণ পুরস্কার দেওয়া হয়েছে।

বাংলা ভাষা ও সাহিত্যের চর্চা ও উন্নয়নে নবসৃষ্ট পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি ইতিমধ্যে উল্লেখযোগ্য স্থান করে নিয়েছে। সচিত্র কিশোর অভিযান প্রণয়নের কাজ অগ্রসরমান। লোকশিক্ষা গ্রন্থমালা সিরিজে কয়েকখানি ছোট বই প্রকাশিত হয়েছে এবং আগামীদিনে আরও অনেকগুলি প্রকাশের অপেক্ষায় রয়েছে। বাংলা লিপির ক্রমবিকাশ বিষয়ে একটি গবেষণা গ্রন্থের কাজ শুরু হয়েছে। এ পর্যন্ত প্রকাশিত বাংলা গ্রন্থের প্রয়োজনীয় তথ্যাদিসহ কয়েক খণ্ডে গ্রন্থপঞ্জী প্রকাশের বিশাল এক ঐতিহাসিক প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। ভাষাবিদ আচার্য সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের জন্মশতবর্ষ উপলক্ষে বাংলা আকাদেমি থেকে একটি জীবনীগ্রন্থ প্রকাশিত হয়েছে, আচার্যের জীবন ও কর্মের উপর একটি মূল্যবান প্রদর্শনী আয়োজিত হয়েছে, সেইসঙ্গে ভাষা, সাহিত্য ও সংস্কৃতির বিভিন্ন দিক নিয়ে একটি চারদিন ব্যাপী আলোচনাচক্র সংগঠিত হয়েছে, ভারতের নানা প্রান্ত থেকে বিদ্বজনেরা এতে অংশ

নিয়েছেন।

পশ্চিমবঙ্গের অপর দুটি আঞ্চলিক ভাষা নেপালী ও সাঁওতালীর সঙ্গে বাংলা ভাষার সম্পর্ক বিষয়ে একটি আলোচনাচক্রে বাংলা, নেপালী ও সাঁওতালী ভাষার পণ্ডিত ব্যক্তিরা যোগ দিয়ে এক নজীর সৃষ্টি করেছেন। ভবিষ্যতে ভাষা ও সংস্কৃতিগত আদান-প্রদান নিয়ে আরও বৃহদাকারে সকল ভাষাভাষীকে সমবেত করার পরিকল্পনা রয়েছে।

সুকুমার রায়ের শতবর্ষ উপলক্ষে একটি জীবনী ও প্রবন্ধ সংকলন প্রকাশিত হয়েছে। গ্রন্থ প্রকাশ অনুদান প্রকল্পে এ পর্যন্ত কয়েকশত গ্রন্থ প্রকাশিত হয়েছে, যার দ্বারা শুধু লেখকরাই নয় পাঠকরাও সুলভে গ্রন্থলাভে উপকৃত হয়েছেন।

সাঙ্গীতিক ঐতিহ্য সংরক্ষণ, গবেষণা ও প্রকাশনা এবং নবীন প্রতিভার আবিষ্কার ও প্রতিপালন—এই তিনটি উদ্দেশ্য ও লক্ষ্য সামনে রেখে পশ্চিমবঙ্গ রাজ্য সঙ্গীত আকাদেমির কর্মকাণ্ড গত কয়েক বছরে সমস্ত মহলেই সমাদৃত হয়েছে। সঙ্গীত আকাদেমির সংগ্রহশালাটি ইতিমধ্যেই সঙ্গীতের অতীতের গৌরবময় ধারায় সংরক্ষণে সম্পদশালী হয়ে উঠেছে। শীততাপ-নিয়ন্ত্রিত সংরক্ষণাগারে কীর্তিমান সঙ্গীত-নৃত্য স্রষ্টাদের জীবন এ শিল্পভিত্তিক ২৪২ ঘণ্টার ভিডিও ক্যাসেট, কয়েকশো গ্রামোফোন রেকর্ড ও ক্যাসেট সংগৃহীত হয়েছে। গবেষণা প্রকল্পে নজরুলগীতি বিষয়ে একটি গবেষণা প্রকল্পের কাজ সমাপ্তির পথে এবং আরও কয়েকটি বিষয়ে গবেষণা প্রকল্প শীঘ্রই শুরু করা হবে। হিন্দুস্থানী সঙ্গীতে কথার স্থান, রবীন্দ্রসঙ্গীত চিন্তা প্রভৃতি কয়েকখানি গ্রন্থ প্রকাশিত হয়েছে। সঙ্গীতের তালিম ক্যাসেটের ২য় খণ্ড প্রকাশিত হয়ে জনপ্রিয়তা পেয়েছে। আকাদেমির উদ্যোগে নিয়মিত সঙ্গীত ও নৃত্য-বিষয়ক মাসিক অধিবেশন ও সঙ্গীত মূল্যায়ন শিক্ষণসূচি সংগঠিত করে সুস্থ সাংস্কৃতিক রুচি ও উন্নত সঙ্গীতের রসিক গড়ে তোলার প্রয়াস অব্যাহত রয়েছে। উত্তরবঙ্গের শিলিগুড়ি শহরে সর্বপ্রথম রবীন্দ্র-সঙ্গীতের বিভিন্ন দিক নিয়ে আয়োজিত কর্মশালাটি অভাবনীয় সাফল্যলাভ করেছে। নবীন প্রতিভা অন্বেষণের উদ্দেশ্যে উত্তরবঙ্গে ও কলকাতায় প্রতি বছরের মতো বিগত বছরেও কণ্ঠ ও যন্ত্রসঙ্গীত এবং নৃত্যের প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছে। পূর্বাঞ্চল সাংস্কৃতিক কেন্দ্রের সঙ্গে যৌথ উদ্যোগে, 'গুরুকুল' প্রথায় টপ্পা গান শেখানো হচ্ছে চারজন প্রতিশ্রুতি সম্পন্ন শিল্পীকে।

আর্থিক সহায়তা দিয়ে নবীন চিত্রশিল্পী ও ভাস্করদের উৎসাহিত করা, শিল্পচর্চা প্রতিষ্ঠানসমূহকে পুনরুজ্জীবিত করা ইত্যাদি নিয়মিত কর্মসূচির পাশাপাশি নবীন ও প্রবীণ শিল্পীসমন্বয়ে রাজ্য চারুকলা প্রদর্শনী সংগঠিত করা হয়েছে। চারুকলা-বিষয়ক আলোচনাচক্র ও কর্মশালা শুধু কলকাতায় নয় বর্ধমান, মালদহ প্রভৃতি জেলা-শহরেও আয়োজিত হয়েছে। সম্প্রতি যামিনী রায়ের ৬টি চিত্রের একটি অ্যালবাম প্রকাশিত হয়েছে। প্রায় বিশ লক্ষ টাকা ব্যয়ে নির্মিত কলকাতা তথ্যকেন্দ্রে অবনীন্দ্র-গগনেন্দ্র শিল্প প্রদর্শশালা ও প্রদর্শনী কক্ষ দীর্ঘদিনের চাহিদা মেটাতে সমর্থ হয়েছে। অবনীন্দ্রনাথ, নন্দলাল, অতুল বসু, রামকিঙ্কর, চিন্তামণি কর, মুকুল দে, গোপাল ঘোষ, রথীন মৈত্র, পরিতোষ সেন প্রমুখ শিল্পীদের শিল্পকর্ম ইতিমধ্যে সংগৃহীত হয়েছে এবং অন্যান্য শিল্পীদের শিল্পকর্ম সংগ্রহের কাজ অব্যাহত রয়েছে। কেন্দ্রীয়

সরকারের সঙ্গে যৌথভাবে হো-চি-মিন সরণীতে বৃহৎ চিত্রশালা স্থাপনের প্রকল্প অগ্রসর হচ্ছে। রাজ্য সরকারের সহযোগিতায় কেন্দ্রীয় ললিতকলা আকাদেমির একটি আঞ্চলিক কেন্দ্র দক্ষিণ কলকাতায় প্রতিষ্ঠিত হয়েছে। খ্যাতনামা শিল্পীদের জীবন ও কর্মের উপর ভিডিও ফিল্ম তোলার কর্মসূচি নেওয়া হয়েছে।

বিজ্ঞানসম্মতভাবে নাট্যচর্চার উৎকর্ষসাধনের জন্য স্থাপিত হয়েছে পশ্চিমবঙ্গ নাট্য আকাদেমি। প্রতি বছরের মতো বিগত বছরেও এই আকাদেমির মাধ্যমে রাজ্যের ৫০টিরও বেশি দলকে নাট্যসংক্রান্ত কার্যক্রমের জন্য অনুদান দেওয়া হয়েছে। এছাড়াও বিগত বছর বিশেষ প্রযোজনা অনুদান প্রকল্পে কয়েকটি প্রথম শ্রেণীর নাট্য প্রযোজনা করা গেছে। প্রত্যেক জেলায় জেলা ভিত্তিক নাট্যোৎসব অনুষ্ঠিত হচ্ছে। বিগত বছরে কলকাতায় আয়োজিত জাতীয় নাট্যোৎসবে ভারতের বিভিন্ন রাজ্য থেকে নানা ভাষার নাটকের আসর বসেছিল। নবীন নাট্যশিক্ষার্থীদের জন্য এবছর ৫টি আঞ্চলিক নাট্য প্রশিক্ষণ শিবির সমাপ্ত হয়েছে। বিশিষ্ট নাট্যব্যক্তিত্বদের জীবন ও কর্মের ভিডিও ফিল্ম নির্মাণের কাজ অব্যাহত রয়েছে। নাট্য আকাদেমির একটি মুখপত্র প্রকাশ করা হচ্ছে। এছাড়া গ্রন্থ প্রকাশ প্রকল্পে ঋষি নট মনোরঞ্জন ভট্টাচার্যের জীবনী, শহীদ সংস্কৃতিকর্মী সফদর হাশমির নাট্য সঙ্কলন প্রকাশ করা হয়েছে। পশ্চিমবঙ্গের সমগ্র নাট্যচর্চার তথ্যসম্বলিত নাট্যপঞ্জী রচনার কাজ চলছে।

লোক সংস্কৃতির ক্ষেত্রেও সরকারের কর্মকাণ্ড অব্যাহত রয়েছে। লোকসংস্কৃতির চর্চাকে সমৃদ্ধতর করার প্রয়োজনে লোকসংস্কৃতি পর্ষদ বিভিন্ন কর্মধারা অব্যাহত রাখছেন। ভারতবর্ষের বিভিন্ন শহরে আমাদের রাজ্যের লোকসংস্কৃতিকে সম্পূর্ণ মর্যাদা সহকারে নিয়ে যাওয়া হয়েছে। দিল্লি, বোম্বাই, মণিপুর, কেরালা ইত্যাদি সর্বত্রই আমাদের লোকসংস্কৃতির বিভিন্ন ধারাকে সাফল্যের সঙ্গে উপস্থাপিত করা হয়েছে। বিগত বছরে সরকারি পৃষ্ঠপোষকতায় লোকসংস্কৃতির কর্মশিবির, চা-বাগিচায় শিল্প-শ্রমিকদের উৎসব, বাংলার লোকনাট্য উৎসব, পুতুল নাচ উৎসব ইত্যাদি বিভিন্ন জেলায় আয়োজন করা হয়েছে। লোকসংস্কৃতির বৃহত্তর চর্চায় পঞ্চায়েত সমিতিগুলিকেও যুক্ত করার চেষ্টা হচ্ছে।

লোকরঞ্জন শাখার মাধ্যমে সংগঠিত নৃত্য, নাটক, তরজা গান ইত্যাদি পরিবেশনের ব্যবস্থা করা হয়েছে। 'জ্যোতিরিন্দ্রনাথ, গিরিশচন্দ্র, দীনবন্ধু, রবীন্দ্রনাথ মনীষীগণের নাটক, নৃত্যনাট্য ইত্যাদি প্রযোজনা করা হয়েছে। শিলিগুড়ি লোকরঞ্জন শাখা এবং ঝাড়গ্রামের আদিবাসী লোকরঞ্জন শাখা ইতিমধ্যেই জনপ্রিয় হয়ে উঠেছে।

আন্তঃরাজ্য সাংস্কৃতিক কর্মসূচি বিনিময় প্রকল্প অনুসারে রাজস্থান ও গোয়া থেকে একটি সাংস্কৃতিক দল পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় অনুষ্ঠান পরিবেশন করে গেছেন। অনুরূপভাবে এরাজ্যের শিল্পীদলও গোয়া রাজ্য ভ্রমণ করে এসেছেন সম্প্রতি।

শহর কলকাতার তিনশো বছর পূর্তি উপলক্ষে বর্ষব্যাপী সাংস্কৃতিক কর্মসূচির সূচনা হয়েছিল বিগত আগস্ট মাসে তিনদিনব্যাপী সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমে। তারপর ডিসেম্বর মাসে অনুষ্ঠিত পাঁচদিন ব্যাপী সর্বভারতীয় উচ্চাঙ্গ সঙ্গীতের অনুষ্ঠানে ভারতের শ্রেষ্ঠ শিল্পীরা অংশ নিয়েছেন। কলকাতার জনজীবন, শিল্পসংস্কৃতিচর্চা নিয়ে একটি গ্রন্থ ইতিমধ্যে প্রকাশিত

হয়েছে, আরও কয়েকটি গ্রন্থ শীঘ্রই প্রকাশিত হবে।

রবীন্দ্রসদন প্রাঙ্গণের সৌন্দর্য বৃদ্ধির জন্য ইতিমধ্যে অনেকগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে। মধুসূদন মঞ্চ নির্মাণের কাজ অনগ্রসরমান। বিভিন্ন জেলায় মোট ৩৩টি রবীন্দ্র ভবনের মধ্যে ১৬টির নির্মাণকাজ সমাপ্ত হয়েছে। বাকি রবীন্দ্রভবনগুলির নির্মাণকাজ সম্পূর্ণ করার উদ্দেশ্যে অগ্রাধিকার ভিত্তিতে যথাসম্ভব অর্থ বরাদ্দ করা হচ্ছে।

**ভাষা শাখা**

সরকারি কাজের সর্বস্তরে বাংলা ভাষার দ্রুত প্রচলনের উদ্দেশ্যে এই রাজ্যের জেলাস্থিত প্রতিটি ব্লক অফিসে অন্ততপক্ষে একটি করে বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহের সিদ্ধান্ত ইতিপূর্বে গৃহীত হয়েছে। এই উদ্দেশ্যে, এ পর্যন্ত মোট ৩৩৩টি বাংলা মুদ্রলেখন যন্ত্র বিভিন্ন ব্লক অফিসে সরবরাহ করা হয়েছে। এছাড়া, ইতিপূর্বে এই রাজ্যের বিভিন্ন দপ্তরে ২০০টি বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে।

৬০০০ কপি পুনর্মুদ্রিত বাংলা পরিভাষা পুস্তক বিভিন্ন দপ্তরে বিতরণের কাজ অব্যাহত আছে।

সরকারি কাজে বাংলা ভাষা প্রচলনের সুবিধার্থে এই রাজ্য সরকারের প্রতিটি অধিকার, জেলাশাসক ও বিভাগীয় কমিশনারের দপ্তরে একজন করে বঙ্গানুবাদক নিয়োগের সিদ্ধান্ত ইতিপুর্বেই গৃহীত হয়েছে। এই সকল পদে নিয়োগ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে।

এই বিভাগ কর্তৃক পরিচালিত বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে কলিকাতাস্থিত ইংরাজি মুদ্রলেখকদের বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণদানের ব্যবস্থা অব্যাহত আছে।

দার্জিলিং জেলার দার্জিলিং, কার্শিয়াং ও কালিম্পং—এই তিনটি পার্বত্য মহকুমা অঞ্চলে সরকারি কাজে নেপালি ভাষা প্রচলনের উদ্দেশ্যে একটি নেপালি সেল বহুপূর্বেই স্থাপিত হয়েছে। বর্তমানে দার্জিলিং, কার্শিয়াং ও কালিম্পং-এর নেপালি ভাষা শিক্ষণ কেন্দ্র তিনটিতে অ-নেপালি ভাষাভাষী আধিকারিক কর্মীদের নেপালি ভাষা শিক্ষণের কর্মসূচি এখনও অব্যাহত আছে। এছাড়া দার্জিলিং সদরে নেপালি মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রে ঐ জেলার ইংরাজি মুদ্রলেখকদের নেপালি মুদ্রলেখন প্রশিক্ষণের ব্যবস্থাও চালু আছে।

এই রাজ্যের যে-সকল এলাকায় উর্দু ভাষাভাষী জনবসতি বেশি, সেই সকল অঞ্চলের জন্য এই বিভাগের অধীনে তিনটি 'উর্দু পত্রলেখনমণ্ডলী' স্থাপন করা হয়েছে। এগুলি আসানসোল ও ইসলামপুর মহকুমা শাসকদের দপ্তরে এবং মহাকরণে এই বিভাগের সদর দপ্তরে অবস্থিত। উক্ত 'পত্রলেখন মণ্ডলীগুলির' মাধ্যমে জনসাধারণের কাছ থেকে আসা উর্দুপত্রের উত্তর উর্দুতে দেওয়ার ব্যবস্থা আছে।

**প্রত্নতত্ত্ব শাখা**

**পাশ্চমবঙ্গে প্রত্নতাত্ত্বিক কর্মকাণ্ড**

পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন প্রত্নতত্ত্ব অধিকার

নিম্নমুদ্রিত কাজগুলি করেছেন। এগুলির মধ্যে আছে অনুসন্ধান ও খনন, প্রত্নতাত্ত্বিক গ্রন্থ প্রকাশন এবং কলকাতার ভেতরে ও আশে পাশে শতাধিক বছরের পুরানো ঐতিহাসিক ভবন, মন্দির মসজিদ ইত্যাদি নথিভুক্তকরণ।

**অনুসন্ধান ও খনন**

উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার অন্তর্গত আদিগঙ্গা উপত্যকার একটি অংশ এই অধিকার জরিপ করেন। আটঘরা এলাকা থেকে মৌর্য, শুঙ্গ, কুষাণ, গুপ্ত ও পালযুগের মৃৎপাত্র, পোড়ামাটির পুঁথি এবং পোড়ামাটির ছোট ছোট নানা মূর্তি আবিষ্কৃত হয়েছে। বোড়াল এলাকা থেকে কুষাণ, গুপ্ত, পাল ও মধ্যযুগের নানা প্রত্নতাত্ত্বিক জিনিস পাওয়া গেছে।

উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটার নিকটবর্তী সিমুলিয়া এলাকাতেও এই অধিকার অনুসন্ধান কাজ করেন।

এই অধিকার মেদিনীপুর জেলার তারাকোনি উপত্যকায় ভোটাটোপা, বোষ্টমপুর, হুকুমগড় ও লালজল-এর প্রাগৈতিহাসিক স্থানগুলিতে অনুসন্ধানকার্য পরিচালনা করেছে।

১৯৯০-৯১ সালের এই অধিকার পশ্চিমদিনাজপুর জেলার ঐতিহাসিক বানগড় ঢিপিতে খননকার্য এবং উত্তর ২৪-পরগনা জেলার শিমুলিয়ার আশপাশ এলাকায় নিবিড় অনুসন্ধানকার্য চালাতে উদ্যোগী হয়েছে।

**প্রত্নতত্ত্ব বিষয়ক পুস্তকাদির প্রকাশনা**

১৯৮৯ সালের ১৮-২৫ নভেম্বর পর্যন্ত বিষ্ণুপুরে 'বিশ্ব ঐতিহ্য সপ্তাহ' উদ্‌যাপন উপলক্ষ্যে অধিকার একটি পুস্তিকা প্রকাশ করেছে এবং ঐ স্থানে আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া ও রাজ্য পর্যটন বিভাগের সহযোগিতায় একটি আলোকচিত্র প্রদর্শনীর আয়োজন করেছে।

'পশ্চিমবঙ্গ ১৯৮৬-এ প্রত্নতত্ত্ব-বিষয়ক সারা ভারত আলোচনাচক্র'-এর কার্য বিবরণীর প্রথম খণ্ড শীঘ্রই প্রকাশিত হতে চলেছে। এছাড়া সরকার রাজ্য পুরাতাত্ত্বিক প্রদর্শশালায় রক্ষিত প্রাচীন যুগের তথ্যাদি ও শিল্পবস্তু-বিষয়ক সচিত্র পোস্টকার্ড এবং হুগলি, পুরুলিয়া, মালদা ও পশ্চিমদিনাজপুর জেলা বিষয়ক চারটি পুরাকীর্তি পুস্তক প্রকাশের জন্য ব্যবস্থাদি নিয়েছেন।

কলকাতা মহানগরের তিনশো বছর পূর্তি উদ্‌যাপন উপলক্ষে এই অধিকার কলকাতা ও সন্নিহিত এলাকার কতিপয় গুরুত্বপূর্ণ ভবন ও ধর্মীয় উপাসনালয়ের ছবি আলোকচিত্রের মাধ্যমে ধরে রাখা কাজ হাতে নিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ৩৮নং দাবির অধীনে মুখ্যখাত, "২২২০—তথ্য ও প্রচার" খাতে ১৪,৫৩,৪২,০০০ টাকা "৪২২০—তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ" খাতে ৯৬,৩৪,০০০ টাকা এবং "৬২২০—তথ্যও প্রচারের জন্য ঋণ" খাতে ৪৫,০০,০০০ টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী ১৯৯০-৯১

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত ১৯৮৮-৮৯ | বাজেট, ১৯৮৯-৯০ | সংশোধিত ১৯৮৯-৯০ | বাজেট ১৯৯০-৯১ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | —২৬,০৩,৩৬ | — | + ৫১,০৯,০২* | + ৫,৩২,৯৫ |
| ২। রাজস্ব আদায় | ৩৩,৩৭,৪১,৭৪ | ৩৭,৩৪,০৪,১৬ | ৩৭,৪৯,৫১,৪০ | ৪১,৭৭,০৪,৬২ |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারি ঋণ | ১১,৩৯,৪৪,৬১ | ১৬,৫৭,৭০,৫৪ | ১২,২৯,২৩,০৪ | ১৭,৬৭,১৩,১৬ |
| (২) ঋণ | ৪৫,১৮,৩২ | ৫১,৫০,০০ | ৮১,৫০,০৭ | ৫৩,৪৫,০০ |
| ৪। আপন্ন তহবিল ও ঋণ থেকে আদায় | ৭৯,৯১,৭৫,১২ | ৭৯,০৫,১৯,৫৪ | ৮৫,৮৫,৯২,৬৩ | ৮৯,৭৪,৭৬,৯৮ |
| মোট .... | ১,২৪,৮৭,৭৬,৪৩ | ১,৩৩,৪৮,৪৪,২৪ | ১,৩৬,৯৭,২৬,১৬ | ১,৪৯,৭৭,৭২,৭১ |
| ব্যয় | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ৩৪,৭৪,৬২,৪৮ | ৩৯,৩২,৪১,৬৯ | ৪২,২৭,৪৭,৮০ | ৫৬,১৫,৬৯,৬১ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ২,৭১,৫৫,৩৪ | ৪,২৫,৮০,৭৭ | ৪,৫১,৬৯,৫৩ | ৪,৫৬,৯৫,৯১ |
| ৭। ঋণখাতে ব্যয় ... | | | | |
| (১) সরকারি ঋণ | ৫,৯৯,৭৯,৩৭ | ৭,৯৪,৫৭,৪১ | ৩,৯২,২৯,৬৩ | ৭,৪৫,২৮,৪৫ |
| (২) ঋণ | ২,১৪,০৭,৩৬ | ২,৪৩,৭৬,২৫ | ২,৬৩,১৬,৭১ | ২,৭২,৬০,১৬ |
| ৮। আপন্ন তহবিল ও ঋণ থেকে ব্যয় | ৭৯,৩৮,৩০,২৬ | ৭৬,২৬,০৯,৫৪ | ৮৩,৫৭,২৯,৫৪ | ৮৩,২৬,৮১,০৪ |
| ৯। সমাপ্তি তহবিল | —১০,৫৮,৩৮ | + ৩,২৫,৭৮,৫৮ | + ৫,৩২,৯৫ | —৪,৩৯,৬২,৪৬ |
| মোট ... | ১,২৪,৮৭,৭৬,৪৩ | ১,৩৩,৪৮,৪৪,২৪ | ১,৩৬,৯৭,২৬,১৬ | ১,৪৯,৭৭,৭২,৭১ |
| নীট ফল— উদ্বৃত্ত (+) ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে | —১,৩৭,২০,৭৪ | —১,৯৮,৩৭,৫৩ | —৪,৭৭,৯৬,৪০ | —১৪,৩৮,৬৪,৯৯ |
| (খ) রাজস্বখাতে বাইরে | +১,৫২,৬৫,৭২ | + ৫,২৪,১৬,১১ | + ৪,৩২,২০,৩৩ | + ৯,৯৩,৬৯,৫৮ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | + ১৫,৪৪,৯৮ | + ৩,২৫,৭৮,৫৮ | ৪৫,৭৬,০৭ | —৪,৪৪,৯৫,৪১ |
| (ঘ) বেতন পুনর্বিন্যাস/ অতিরিক্ত মহার্ঘভাতা ইত্যাদি | | —৩,৫৯,৭৮,৫৮ | ** | ** |
| (ঙ) প্রারম্ভিক তহবিল এবং (ঘ) সহনীট | —১০,৫৮,৩৮ | —৩৪,০০,০০ | +৫,৩২,৯৫ | —৪,৩৯,৬২,৪৬ |
| (চ) ক্ষুদ্র সেচ. শিক্ষা. স্বাস্থ্য এবং সড়ক নির্মাণ নতুন/ অতিরিক্ত প্রকল্প বাবদ ব্যয় | | —৪৫,০০,০০ | | —৩০,০০,০০ |
| (ছ) বিশেষ কেন্দ্রীয় ঋণ/সম্পদ সংগ্রহে বিশেষ ব্যবস্থা/প্রশাসনিক ব্যয় সঙ্কোচের মাধ্যমে সঞ্চয় | | | | + ৪,৪৪,০০,৪৬ |
| (জ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (কর ছাড় বাদে নীট) | | + ৭৯,০০,০০ | | + ২৫,৬২,০০ |
| (ঝ) নীট. উদ্বৃত্ত/ঘাটতি | —১০,৫৮,৩৮ | শূন্য | + ৫,৩২,৯৫ | শূন্য |

* রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ১৯৮৮-৮৯ সালের সমন্বিত তহবিল।

** বেতন. পুনর্বিন্যাস প্রভৃতি ব্যয়বরাদ্দ সর্বসাকূল্যে বিভিন্ন খাতের অধীনে ধরা হয়েছে।

## DEMAND No. 39

**Major Head : 2230—Labour and Employment**

**Shri Santi Ranjan Ghatak :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.36,91,99,000 be granted for expenditure under Demand No.39, Major Head: "2230—Labour and Employment".

(This is inclusive of a total sum of Rs.9,23,00,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Santi Ranjan Ghatak was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

২। আমি আশা করি অন্যান্যবারের মতন এবারেও শ্রমদপ্তর প্রশাসনের বিভিন্ন দিকের কাজকর্মের বিস্তারিত বিবরণ-সম্বলিত 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৮৯' বইটি মাননীয় সদস্যদের কাছে সময়মতো পৌছে দেবে। মাননীয় সদস্যদের শ্রমিকদের অবস্থা সম্পর্কেও কিছু ধারণা পাওয়ার পক্ষে এই বইটি উপযোগী হবে বলে আমি মনে করছি।

৩। শ্রমিকেরা যে-সমস্ত বড় সমস্যার সম্মুখীন হচ্ছে ট্রেড ইউনিয়ন এবং অন্যান্যদের মূল্যবান সাহায্য নিয়ে রাজ্য সরকার বিভিন্ন বাধা থাকা সত্ত্বেও উপযুক্তভাবে সেগুলি সমাধানেব জন্য যে-সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছে, আমি আমার বক্তব্য মূলত তার মধ্যেই সীমাবদ্ধ রাখব। আমাদের দেশের প্রচলিত শ্রম আইনের দুর্বলতার ও অন্যান্য উল্লেখ্যযোগ্য বিষয়গুলির সম্পর্কেও আমি কিছু বক্তব্য রাখব। শ্রমজীবী মানুষের দুঃখদুর্দশা লাঘবের দিকে দৃষ্টি রেখে মাননীয় সদস্যগণের বক্তব্য, আলোচনাকে অবশ্যই সমৃদ্ধ করবে।

৪। আমি আমার গতবারের বাজেট বক্তৃতায় বলেছিলাম যে পূর্বতন কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতিই প্রধানত শ্রমিকশ্রেণী ও সাধারণ মানুষের চরম দুর্দশার জন্য দায়ী। সেই সরকার এসমা, নাসার মতো জনবিরোধী আইন প্রণয়নের মাধ্যমে গণতান্ত্রিক ও সামাজিক মূল্যবোধকে ধ্বংস করার প্রয়াস চালিয়েছিল। সর্বশেষে কেন্দ্রে পূর্বতন সরকার সার্বিক শ্রম আইন প্রণয়নের নামে এমন একটি বিল পেশ করেন যার একমাত্র লক্ষ্য ও উদ্দেশ্যে ছিল শ্রমিকদের সংগঠিত হওয়ার ও ক্ষোভপ্রকাশের ন্যূনতম অধিকার কেড়ে নিয়ে মালিকের বেপরোয়া শোষণ-অত্যাচারের বিরুদ্ধে তাদের প্রতিরোধ ব্যবস্থাকে ধ্বংস করা। যাই হোক, শ্রমিকশ্রেণী ও জন-সাধারণ এই অবস্থার কাছে নতিস্বীকারে আদৌ রাজি হয় নি। তারা পুঁজিপতিদের ও সেই সময়কার কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির আক্রমণকে উপযুক্ত দৃঢ়তার সাথে ঐক্যবদ্ধভাবে প্রতিহত করতে সংগ্রাম করেছে। জনসাধারণ একটা পরিবর্তন চেয়েছিল। দীর্ঘ প্রতীক্ষার পর কেন্দ্রে একটা শুভ পরিবর্তন এসেছে। আমরা এই পরিবর্তনকে স্বাগত জানাই। কারণ কেন্দ্রের নতুন সরকার শ্রমিকশ্রেণী ও জনসাধারণের আশা-আকাঙ্ক্ষার প্রতি সহানুভূতিশীল মনোভাব দেখিয়েছে।

৫। আগের কেন্দ্রীয় সরকারের তুলনায় পশ্চিমবঙ্গে শিল্প-উন্নয়নের জন্য বর্তমান সরকারের মনোভাব অনেক আশাব্যঞ্জক বলে আমরা লক্ষ্য করছি। এই প্রসঙ্গে আমি পুনরুক্তি করতে চাই যে, অতীর্তে কেন্দ্রীয় সরকারের লৌহ ও কয়লার জন্য মাসুল সমীকরণ নীতি কার্যকর

করার ফলে পশ্চিমবঙ্গসহ সমগ্র পূর্বাঞ্চলে শিল্প-উন্নয়ন সাংঘাতিকভাবে ব্যাহত হয়েছে। এর ফলে আমাদের তুলনামূলকভাবে পরিষ্কারভাবে এক প্রতিকূল অবস্থার মধ্যে ফেলা হয়েছে। পূর্বতন কেন্দ্রীয় সরকার এই ধরনের একটি গুরুত্বপূর্ণ সমস্যার কার্যকর সমাধানের পথটিকে ভন্ডামির সাথে এড়িয়ে গেছে। বিষয়টিকে গুরুত্ব সহকারে চিন্তা করার জন্য বর্তমান সরকারের নিকট আমরা আমাদের দাবি উত্থাপন করছি। আমরা আশা করব তারা এই প্রতিনিধিদের জন্য সঠিক পদক্ষেপ গ্রহণ করবেন।

৬। আমরা খুশি যে আমাদের রাজ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প এবং অন্যান্য জরুরি প্রকল্পসমূহ সাফল্যের সাথে রূপায়িত করার পথে যে-সমস্ত বাধার সৃষ্টি হয়েছিল তা দূর করতে রাজ্য সরকারকে সাহায্য করার জন্য কেন্দ্রের নতুন সরকার ইতিবাচক কিছু পদক্ষেপ গ্রহণ করেছেন। এই ব্যাপারে দল ও মত নির্বিশেষের পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের গৌরবোজ্জ্বল ভূমিকা বিশেষ উল্লেখের দাবি রাখে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে দুর্গাপুর ইস্পাত শিল্প (দুর্গাপুর স্টীল প্ল্যান্ট) ও ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল কোং (ইসকো) কারখানার আধুনিকীকরণ ও সম্প্রসারণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় কিছু কার্যকর পদক্ষেপ গ্রহণের সূচনা হয়েছে। এই ধরনের আধুনিকীকরণ ও সম্প্রসারণের কাজে এই রাজ্যের বিরাট সংখ্যক যোগান শিল্প (এনসিলারী) সংস্থা ও ক্ষুদ্রশিল্প সমস্থাসমূহ যাতে অংশগ্রহণ করে উপকৃত হয় তা দেখতে ও সুনিশ্চিত করতে মাননীয় মুখ্যমন্ত্রী সংশ্লিষ্ট সমস্ত কর্তৃপক্ষের নিকট আবেদন জানিয়েছেন। আশা করা যায় এই সমস্ত পদক্ষেপ এই রাজ্যে নতুন কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির ব্যাপারে অনেকাংশে সাহায্য করবে।

৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে রুগ্নশিল্প এবং বন্ধ কলকারখানা একটি সর্বভারতীয় সমস্যা। এর ফলে হাজার হাজার শ্রমিক কর্মচ্যুত হচ্ছেন। এই অবস্থা অতীতে কেন্দ্রীয় সরকারের শিল্প ও অর্থনৈতিক নীতি ও কর্মসূচির জোরদার রূপায়ণের অবশ্যম্ভাবী ফল। বর্তমান শিল্পে সংকটের জন্য পূর্বতন কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত ও ব্যর্থ শিল্পনীতিই প্রত্যক্ষভাবে দায়ি। পূর্বের কেন্দ্রীয় সরকারের সুস্পষ্ট মালিক-ঘেঁষা মনোভাব গ্রহণের ফলে এই রাজ্যে অবস্থিত শিল্প-সংস্থাগুলি চালু রাখার জন্য আমাদের সরকারের লাগাতার প্রচেষ্টায় অনেকখানি বিঘ্ন ঘটিয়েছে। শ্রমিকদের ন্যায্য দাবি আদায়ে সাহায্য করতে, সমস্ত শিল্প-বিরোধ লাগাতার আলাপ আলোচনার মাধ্যমে নিষ্পত্তি করার জন্য মালিকদের বাধ্য করতে এবং আলোচনা চলাকালীন সময়ে এই রাজ্যে শান্তিপূর্ণ শিল্প-সম্পর্ক বজায় রাখার ক্ষেত্রে ঐ নীতি প্রধান বাধা হিসাবে দেখা দেয়।

৮। প্রধানত ট্রেড ইউনিয়ন আন্দোলনের অভিজ্ঞ নেতৃত্ব ও রাজ্য সরকারের প্রত্যক্ষ সাহায্য ও সহযোগিতার ফলেই আলোচ্য বর্ষে পশ্চিমবঙ্গের শিল্প-সম্পর্ক মোটামুটি স্থিতিশীল ছিল। কাজ বন্ধজনিত (স্ট্রাইক ও লক-আউট) নষ্ট শ্রমদিবসের সংখ্যা গত বছরের তুলনায় কম ছিল। লক-আউট উক্ত সংখ্যার শতকরা ৯৯.১ ভাগ ছিল। ১৯৮৯ সালে যেখানে ১৬টি ধর্মঘটের ক্ষেত্রে ১৪,১৭৩ জন শ্রমিক জড়িত ছিলেন এবং নষ্ট শ্রমদিবসের সংখ্যা ২,৪৫,৪২১ সেখানে ১৯৮৮ সালে ৩৪টি ধর্মঘটের ক্ষেত্রে ৯৯,২৪৯ জন শ্রমিক জড়িত ছিলেন এবং নষ্ট শ্রমদিবসের সংখ্যা ৩৩,১৯,৯৪৬। কাজেই ধর্মঘটের সংখ্যা ও ধর্মঘটজনিত নষ্ট শ্রমদিবসের

সংখ্যার উল্লেখযোগ্য হ্রাস পেয়েছিল। ১৯৮৯ সালে যেখানে ২১১টি লক-আউট-এর ঘটনায় ১,৪৮,৩৬৯ জন শ্রমিক যুক্ত ছিল এবং ২,৮১,৫৯,৭০৫টি শ্রমদিবস নষ্ট হয়েছিল, ১৯৮৮ সালে সেখানে ২১২টি লক-আউটের ক্ষেত্রে ১,৬২,৮৫৭ জন শ্রমিক যুক্ত ছিল এবং শ্রমদিবস নষ্টের সংখ্যা ছিল ২,৮৪,৫২,০৬১টি। ১৯৮৯ সালে লক-আউটজনিত নষ্ট শ্রমদিবসের মধ্যে চটকলগুলিতে লক-আউটের ফলে নষ্ট শ্রমদিবসের শতকরা হিসাব ছিল ৪২.১ এবং সমগ্র নষ্ট শ্রমদিবসের শতকরা ৪১.৭ ভাগ।

৯। আলোচ্য বছরে ক্লোজারের সংখ্যা উল্লেখযোগ্যভাবে কমেছে। ১৯৮৯ সালে ১২টি ক্লোজারের ঘটনায় ৩৫৪ জন ক্ষতিগ্রস্ত হয়েছে সেখানে ১৯৮৮ সালে ২৫টি ক্লোজারের ঘটনায় ১,৩৬১ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিল। শ্রমিক ছাঁটাই-এর সংখ্যাও কমেছে। যেখানে ১৯৮৮ সালে ১৮টি ক্ষেত্রে ৭৪ জন শ্রমিক ছাঁটাই হয়েছিল ১৯৮৯ সালে সেখানে ১১টি ক্ষেত্রে ৩৭ জন শ্রমিক ছাঁটাই হয়েছে। ১৯৮৮ সালে ১৮টি ক্ষেত্রে ১,৫৭২ জন শ্রমিকের লে-অফের তুলনায় ১৯৮৯ সালে ১৯টি ক্ষেত্রে ৭৭৪ জন শ্রমিক লে-অফ হয়েছে।

১০। ১৯৮৯ সালে যৌথ আলোচনা ব্যবস্থার মাধ্যমে ৭,৮৯৫টি শিল্প-বিরোধের মধ্যে ৩,৯৮৫টিকে নিষ্পত্তি হয়েছে। আলোচ্য বর্ষে বেশ কিছু সংখ্যক ধর্মঘট/লক-আউট/বন্ধ সংস্থা পুনরায় খোলা হয়েছে। ১৯৮৯ সালে (দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে নিষ্পত্তিসহ) ১২টি ধর্মঘট, ৭০টি লক-আউট এবং ৪টি ক্লোজারের বিরোধ নিষ্পত্তির ফলে যথাক্রমে ১৩,৭৮৯ জন শ্রমিক, ৮৫,১৬০ জন শ্রমিক ও ৪৯৭ জন শ্রমিক উপকৃত হয়েছেন।

১৯৮৯ সালের ৮ই আগস্টের একটি চুক্তির ফলে ডুয়ার্স এবং তরাই অঞ্চলের চা-বাগিচা শিল্পের সাথে যুক্ত প্রায় ৩৫০ জন অতিরিক্ত কর্মচারী বর্ধিত হারে ইনসেনটিভ, ফ্রিঞ্জ বেনিফিট এবং ভ্রমণভাতা পাবেন। এছাড়া তারা বছরে দুদিন অতিরিক্ত সবেতন ছুটি এবং এক জোড়া জুতো পাবেন।

১১। ১৯৮৯ সালে কিছু উল্লেখযোগ্য পুনরায় খোলা কারখানার মধ্যে নিম্নলিখিতগুলি অন্যতম ঃ

কেশোরাম ইন্ডাস্ট্রিজ (লক-আউট—৯,০০০ শ্রমিক), গেস্টকীন উইলিয়ামস (লক-আউট—৪,২০০ শ্রমিক), ইলেকট্রিক ল্যাম্প ম্যানুফ্যাকচারিং (লক-আউট—১,৪০০ শ্রমিক), মেঘনা জুট মিল (লক-আউট—৪,২০০ শ্রমিক) ইস্টার্ন স্পিনিং মিল (লক-আউট—১,৫০০ শ্রমিক), হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস (লক-আউট—১,২০০ শ্রমিক), কেশোরাম রেয়ন (লক-আউট—৩,০০০ শ্রমিক)।

দীর্ঘ সংগ্রামের মধ্য দিয়ে ইস্টার্ন স্পিনিং মিল, মেদিনীপুর কটন মিল এবং কেশোরাম ইন্ডাস্ট্রিজ লিমিটেড-এর শ্রমিকেরা বর্ধিত হারে মহার্ঘভাতা এবং পে-স্কেল ও গ্রেডের সুবিধা আদায় করতে সক্ষম হয়েছেন।

১২। বোনাসের সময় শান্তিপূর্ণভাবে অতিবাহিত হয়েছে। বোনাসের বিরোধ নিষ্পত্তির জন্য রাজ্য সরকারের ঘোষিত নির্দেশিকা শ্রমিকদের উপকারে এসেছে এবং আলোচ্য বর্ষে খুব বড় ধরনের বোনাস-বিরোধ হয় নি।

১৩। বিগত বেশ কিছু বছর ধরে যে, আশঙ্কাজনক ঝোঁক লক্ষ্য করা গেছে তা আলোচ্য বর্ষেও বহাল রয়েছে। মালিকপক্ষ শ্রমিক অশান্তি, কম উৎপাদন/উৎপাদনী হার, ধীরে চল ইত্যাদি নানা অজুহাত কল-কারখানাগুলিতে লক-আউট ঘোষণা করছে। কিন্তু যখন ত্রিপাক্ষিক পর্যায়ে আলোচনার জন্য ঐ সমস্ত বিষয়গুলি আনা হয়, তখন দেখা যায় কারখানা বন্ধ করার বিজ্ঞপ্তিতে যে সমস্ত কারণ দেখানো হয়েছিল তা কারখানাটি বন্ধের আসল কারণ নয়। সেই সময়ে এটা পরিষ্কার হয়ে যায় যে, মালিকেরা শ্রমিকদের কাছ থেকে স্বেচ্ছা-অবসর বা ছাঁটাইয়ের মাধ্যমে লোক কমানো, কাজের বোঝা বাড়ানো, মহার্ঘভাতা সহ বেতন সঙ্কোচন, প্রচলিত সুযোগ-সুবিধা হ্রাস করা, কাজ/ উৎপাদন অংশ বাইরে চালান দেওয়া সহ আরও অন্যান্য অযৌক্তিক সুবিধা আদায়ের জন্য লক-আউট চাপিয়ে দেয়। কোনও কোনও সময়ে এও দেখা যায় যে মালিকেরা তাদের আর্থিক সমস্যার জন্যও লক-আউট করে থাকে। অনেক জায়গায় শ্রমিকদের বেতন থেকে কাটা কর্মচারী রাজ্য বিমা প্রকল্পের দেয় চাঁদা উক্ত কর্তৃপক্ষকে জমা না দেওয়ায় শ্রমিকেরা ঐ প্রকল্পের সুবিধা থেকে বঞ্চিত হন। মালিকদের একটা বড় অংশ ভবিষ্যনিধি প্রকল্পে দেয় চাঁদা উক্ত কর্তৃপক্ষকে জমা দেয় না।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, পাটশিল্পে লক-আউট ও শ্রমিকদের উপর আক্রমণ সর্বাধিক ও ভয়াবহ। এই প্রসঙ্গে যে সমস্ত চটকলগুলি দীর্ঘদিন ধরে লক-আউট হয়ে আছে এবং যেগুলির মালিকানা এমন সব অসাধু ব্যবসায়ী ও মালিকদের হাতে আছে যারা অন্যায়ভাবে শ্রমিকদের বেতন কমিয়ে বা স্থগিত রেখে এবং তাদের উপর অযৌক্তিকভাবে বাড়তি কাজের বোঝা চাপিয়ে দিচ্ছে এবং সংস্থার সম্পদ নিজেদের কায়েমী স্বার্থে ব্যবহার করছে সেই সমস্ত চটকলের পরিচালনভার ভারত সরকারকে গ্রহণ করার জন্য আমাদের প্রস্তাবের পুনরুল্লেখ করতে চাই। আমরা দাবি করে আসছি যে, জুট কর্পোরেশনকে বাধ্যতামূলকভাবে সমস্ত কাঁচা পাট সংগ্রহ করতে হবে, প্যাকেজিং-এর কাজে কৃত্রিম তন্তুজের ব্যবহার নিষিদ্ধ করতে হবে এবং সর্বোপরি সমস্ত পাটশিল্পকে জাতীয়করণ করতে হবে। আমরা আশা করব যে, কেন্দ্রের বর্তমান সরকার গুরুত্ব সহকারে প্রস্তাবগুলো বিবেচনা করবেন।

১৪। মালিকের উস্কানিমূলক কার্যক্রমের ফলে শ্রমিকেরা উদ্বিগ্ন ও চঞ্চল হতে বাধ্য। সারা দেশে একদিকে লক-আউট, ক্লোজার ও ছাঁটাইয়ের মাধ্যমে বেকারি বৃদ্ধি অন্যদিকে নিত্য প্রয়োজনীয় দ্রব্যসামগ্রীর উত্তরোত্তর মূল্যবৃদ্ধি শ্রমিকশ্রেণী ও জনসাধারণের জীবনে চরম দুর্দশা এনেছে। মালিকপক্ষের প্রচন্ড আক্রমণের মুখোমুখি হয়েও শ্রমিকশ্রেণী ও জনসাধারণ প্রশংসনীয় ধৈর্য, সংযম ও বিচক্ষণতার পরিচয় দিয়েছেন। তারা তাদের ন্যায়সঙ্গত অধিকার ও সুবিধা রক্ষার সাথে সাথে শিল্প বাঁচাবার বিষয়ে তাদের উদ্বেগ ও দায়িত্ববোধ দেখিয়েছেন। সংগঠিত শিল্পসংস্থাসমূহের বাৎসরিক আয় ও নিয়োগের সংখ্যা থেকেই এটা প্রমাণিত হবে। ১৯৮৭ সালে আয় ও নিয়োগ যেখানে ছিল যথাক্রমে ১২,৮৫৭.৪২ টাকা ও ৯,০৫,৯৫৬ জন। ১৯৮৮ সালে তা ছিল যথাক্রমে ১৪,০০৯.০৯ টাকা ও ৯,১৬,৩৮৫ জন। ১৯৮৯ সালে নিয়োগের সংখ্যা বেড়ে দাঁড়ায় ৯,২৩,২৩২ জন।

১৫। যে সমস্ত মালিকপক্ষ কর্মচারী রাজ্য বিমা আইন এবং কর্মচারী ভবিষ্যনিধি আইনানুযায়ী অবশ্য দেয় বকেয়া জমা দেন নি, তাদের বিরুদ্ধে ফৌজদারি মামলাসহ সম্ভাব্য সমস্ত আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। রাজ্য সরকারের ও কর্মচারী ভবিষ্যনিধি ফান্ড

সংস্থার উদ্যোগে ১১টি সংস্থার ২০ জন ব্যক্তিকে আটক করা হয়েছিল তার মধ্যে ৭টি সংস্থার কর্তৃপক্ষের বিরুদ্ধে শাস্তি প্রদান করা হয়েছে। কর্মচারী রাজ্য বিমা প্রকল্পে কর্মচারী রাজ্য বিমা আইনের ৮৫নং ধারা মতে ২৪৭টি সংস্থার বিরুদ্ধে মামলা করা হয়েছে এবং ফৌজদারি বিধির ৪০৬টি ধারা মতে ৩৭টি সংস্থার বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে। এ সম্পর্কে ২জনকে আটকের খবর পাওয়া গেছে। কর্মচারী ভবিষ্যনিধি সংস্থার একটি সাব রিজিওন্যাল অফিস ১৯৮৯ সালের জুন মাসে দার্জিলিংয়ে খোলা হয়েছে এর ফলে দার্জিলিং পার্বত্য এলাকায় চা-বাগানের শ্রমিকদের অনেকদিনের একটি প্রয়োজন মিটল। বে-আইনি লক-আউট ঘোষণাকারী গৌরীপুর কোম্পানি লিঃ মেঘনা জুট মিল লিঃ এবং নদীয়া মিলস লিঃ কর্তৃপক্ষের বিরুদ্ধে শিল্প-বিরোধ আইনের ১০(৩) ধারা মতে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৬। শ্রম ট্রাইব্যুনাল ও শ্রম আদালতের বিচারকের সংখ্যা কম থাকার ফলে উক্ত আদালতগুলিতে কাজকর্ম ত্বরান্বিত করার বিষয়ে কিছু অসুবিধা দেখা দিচ্ছিল। এই কারণে ১৯৮৯ সালে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বলবৎ করার জন্য শিল্প-বিরোধ আইনের প্রয়োজনীয় সংশোধন করা হয়েছে। আশা করা যায়, বিচারকের অভাবজনিত অসুবিধা এর ফলে দূর করতে সাহায্য করবে।

১৭। ইদানিংকালে আর একটি অসুবিধার কারণ দেখা যাচ্ছে। মালিকপক্ষ আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছ থেকে ঋণ পাওয়ার জন্য প্রচলিত সুযোগ-সুবিধা ছাঁটাই ও ক্ষতিকর শর্তাদি জোরের সাথে আরোপ করার কথা বলছেন। দুঃখের সাথে লক্ষ্য করা যাচ্ছে অনেক ক্ষেত্রে সংশ্লিষ্ট সংস্থাগুলিকে ঋণদানের পূর্বে আর্থিক প্রতিষ্ঠানগুলিও প্রকৃতপক্ষে ঐ সমস্ত শর্তগুলির জন্য চাপ দিচ্ছে। যা হোক, রাজ্য সরকার সাধ্যমতো ঐ সমস্ত শর্তগুলি পরিবর্তনের চেষ্টা করছে। ইতিপূর্বে যে-সমস্ত সংস্থার পরিচালনভার কেন্দ্রীয় সরকার ইন্ডাস্ট্রিয়াল (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট অনুযায়ী জারি করা বিজ্ঞপ্তির মাধ্যমে গ্রহণ করেছিল সেই সমস্ত বিজ্ঞপ্তির পুনর্নবীকরণ না করার ফলে সরকার পরিচালনাধীন সংস্থাসমূহের ক্ষেত্রে এক উদ্বেগজনক ঝোঁক পরিলক্ষিত হচ্ছে। এই ধরনের বিজ্ঞপ্তির পুনর্নবীকরণ না করার ফলে বেঙ্গল পটারিজ লিমিটেড, শ্রীদুর্গা কটন স্পিনিং অ্যান্ড উইভিং মিলস, মোহিনী কটন মিলস এবং টেক্সটাইল প্রসেসিং সেন্টার ইত্যাদি ক্ষতিগ্রস্ত হয়েছে। ফলে এদের কাজকর্ম বন্ধ হয়ে গেছে।

এই রাজ্যে অবস্থিত এন টি সি মিলগুলি সংযুক্তিকরণের প্রস্তাবটি এখনও ট্রেড ইউনিয়ন সংস্থাগুলির সাথে আলোচনার স্তরে রয়েছে।

১৮। রুগ্ন শিল্পগুলির পুনর্গঠনের বিষয়ে বি আই এফ আর-এর সাহায্য কতদূর ফলপ্রসূ হবে, সে সম্পর্কে আমাদের আশঙ্কা বাস্তবে প্রমাণিত হয়েছে। বেশিরভাগ ক্ষেত্রে বি আই এফ আর-এর তৈরি পুনর্গঠনের প্রস্তাবসমূহের মধ্যে শ্রমিকদের স্বার্থের পরিপন্থী শর্তাবলি থাকায় তাদের পক্ষে গ্রহণযোগ্য হয় না। এই কারণে রুগ্ন শিল্পগুলিকে পুনর্গঠন এবং ঐ সকল সংস্থার শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, বি আই এফ আর-সহ অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানসমূহের বর্তমান মাপকাঠি ও নিয়ন্ত্রণাবলির পরিবর্তন অত্যন্ত জরুরি এটা আমাদের সুচিন্তিত মতো। বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে যে, মামলাগুলির নিষ্পত্তি ত্বরান্বিত করার জন্য বি আই এফ আর-এর একটি বেঞ্চ কলিকাতায় স্থাপনের জন্য

আমাদের প্রস্তাব সম্পর্কে ভারত সরকার এখন পর্যন্ত কোনও ব্যবস্থা করে নি। বর্তমানে কেন্দ্রীয় সরকার এ বিষয়ে যথেষ্ট গুরুত্ব দেবেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন বলে আমরা আশা করব। বি আই এফ আর-এর কাছে প্রেরিত ১১১টি সংস্থার মধ্যে বি আই এফ আর ১২টিতে পুনর্গঠনের প্রস্তাব ৮টিতে গুটিয়ে ফেলার চূড়ান্ত নির্দেশ, ৬টির ব্যাপারে গুটিয়ে ফেলার প্রাথমিক সিদ্ধান্ত এবং ১০টিকে বাতিল করেছে। ২৮-২-৯০ তারিখে এই অবস্থা ছিল। বি আই এফ আর কারবার গুটিয়ে ফেলার নির্দেশ দেওয়ার পরেও শ্রমিক ও শিল্পের স্বার্থে রাজ্য সরকারের সম্পদের সীমাবদ্ধতার মধ্যেও সংস্থাগুলিকে পুনরায় খোলার জন্য যথাসাধ্য চেষ্টা করে যাচ্ছে। নিজ এক্তিয়ারের মধ্যে যতখানি সম্ভব রুগ্ন শিল্পগুলিকে বিভিন্ন সাহায্য এবং সুবিধা দেবার ব্যাপারে রাজ্য সরকার অত্যন্ত উদারতার সাথে বিবেচনা করছে। এইভাবে বেঙ্গল পেপার মিলসহ কয়েকটি সংস্থা খোলানো সম্ভব হয়েছে।

১৯। আমি আগেই উল্লেখ করেছি যে, কেন্দ্রের বর্তমান সরকারের প্রাথমিক কার্যক্রম জনগণের মধ্যে বিশ্বাস জাগিয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের নিকট বারবার আবেদন জানিয়েছি যে, কাজের অধিকারকে ভারতীয় সংবিধানের মধ্যে মৌলিক অধিকার হিসেবে স্বীকৃতি দিতে হবে। মাননীয় প্রধানমন্ত্রী সম্প্রতি এই দাবি মেনে নেবার পক্ষে তার আগ্রহ প্রকাশ করেছেন। পূর্বতন সরকারের শিল্প-সম্পর্ক বিল, যা শ্রমিক স্বার্থকে সাংঘাতিকভাবে আঘাত করতে পারত, তা তুলে নেওয়ার বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের প্রতিশ্রুতিও তিনি দিয়েছেন পরিচালন ব্যবস্থায় শ্রমিকদের অংশগ্রহণের বিষয়ে লোকসভার বর্তমান অধিবেশনে একটি বিল পেশ করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। নির্মাণকর্মীদের কল্যাণের জন্য উপযুক্ত আইন প্রণয়নের একটি প্রস্তাবও কেন্দ্রের বর্তমান সরকারের রয়েছে। মালিকপক্ষের বেপরোয়া ক্লোজার, লক-আউট ও কাজকর্ম স্থগিত রাখার একতরফা অধিকারের বিরুদ্ধে শ্রমিকদের সুরক্ষার ব্যবস্থা সম্বলিত একটি ব্যাপক শ্রমআইন প্রণয়নের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাচ্ছি।

২০। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, বিধিসম্মত উপায়ে গোপন ব্যালটের মাধ্যমে শ্রমিকদের পক্ষে প্রধান চুক্তি সম্পাদনকারী প্রতিনিধি নির্ধারণ, আমাদের সুচিন্তিত অভিমত। এই পদ্ধতি শক্তিশালী ঐক্যবদ্ধ ট্রেড ইউনিয়ন আন্দোলন গড়ে তুলতে এবং শিল্পের বিকাশ ঘটাতে সাহায্য করবে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ট্রেড ইউনিয়নস্ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৩, রাজ্য বিধানসভায় পাস করা হয়েছিল, যা এখনও রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে। আমরা আশা করব, বর্তমান সরকার বিষয়টি দেখবেন এবং যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করবেন।

২১। আমাদের সরকার, পূর্বতন কেন্দ্রীয় সরকারের নিকট যেভাবে প্রস্তাব পাঠিয়েছিলেন, কন্ট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবলিশন) অ্যাক্ট, ১৯৭১ আইনটি যথোপযুক্ত সংশোধনের প্রয়োজন আছে। ঠিকাপ্রথা অবলুপ্তির ফলে উদ্বৃত্ত ঠিকা শ্রমিকদের কাজে বহাল করার ব্যবস্থা থাকা উচিত। কৃষি-শ্রমিকদের স্বার্থরক্ষাকল্পে একটি কেন্দ্রীয় আইন দীর্ঘদিনের প্রয়োজন। আমরা আশা করব, বর্তমান সরকার বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনা করবেন। কিছু কিছু অসংগঠিত কর্মে নিযুক্ত শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরি নির্দিষ্ট করে যে নোটিফিকেশন জারি করা হয়েছে তার বিরুদ্ধে আদালতের ইনজাংশন রয়েছে। ইনজাংশনগুলি যাতে প্রত্যাহৃত হয় তার জন্য প্রয়োজনীয় সরকারি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

২২। আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গের যে-সমস্ত এলাকায় কর্মচারী রাজ্য বিমা প্রকল্প চালু করা হয়েছে খুব শীঘ্রই সেই সমস্ত এলাকায় পূর্ণ চিকিৎসা ব্যবস্থার সুবিধাদি সম্প্রসারিত করা হচ্ছে। ১৯৯০ সালের ১লা মার্চ থেকে হলদিয়ায় কর্মচারী রাজ্য বিমা প্রকল্প সম্প্রসারিত করা হয়েছে। ইতিমধ্যেই সেখানে একটি সার্ভিস ডিসপেনসারি খোলা হয়েছে এবং স্থানীয় সরকারি হাসপাতাল ই এস আই প্রকল্পের আওতাধীন রোগীদের চিকিৎসার জন্য প্রয়োজনীয় সংখ্যক শয্যা সংরক্ষিত করা হয়েছে। যতশীঘ্র সম্ভব দুর্গাপুর শিলিগুড়িতে যাতে কর্মচারী রাজ্য বিমা প্রকল্প সম্প্রসারিত করা যায় তার জন্য সমস্ত রকমের প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। উত্তর ২৪-পরগনা জেলার শ্যামনগরে একটি ই এস আই হাসপাতাল নির্মাণের জন্য পরিকল্পনা তথা আনুমানিক ব্যয়-বরাদ্দের ব্যাপারটির চূড়ান্ত রূপদান করা হচ্ছে।

২৩। আলোচ্য বর্ষে মানিকতলা ই এস আই হাসপাতালে অবস্থিত সেবিকা প্রশিক্ষণ কেন্দ্রটির শক্তি বৃদ্ধি করা হয়েছে। বেলুড় ই এস আই হাসপাতালে অতিরিক্ত ২৫টি শয্যার এবং ব্রঙ্কস্কোপের ব্যবস্থা করা হয়েছে। ব্যান্ডেল ই এস আই হাসপাতালে ২৫টি শয্যাবিশিষ্ট একটি টি বি ওয়ার্ড খোলা হয়েছে। মানিকতলা ই এস আই হাসপাতালে অতিরিক্ত ৭২টি শয্যার ব্যবস্থা করা হয়েছে। ঐ একই হাসপাতালে হৃদরোগীদের জন্য একটি কার্ডিয়াক মনিটর ইউনিট খোলা হয়েছে। ব্যান্ডেল ই এস আই হাসপাতাল চত্বরে তিনজন চিকিৎসাবিশিষ্ট একটি সার্ভিস ডিসপেনসারি খোলা হয়েছে। এ রাজ্যে আরও ২৫টি ডিসপেনসারি খোলার জন্য ই এস আই কর্পোরেশনের প্রয়োজনীয় অনুমোদন কিছুদিন আগে পাওয়া গেছে।

২৪। মালিক এবং শ্রমিকদের দেয় চাঁদা মালিকপক্ষ ই এস আই তহবিলে জমা না দেওয়ার দরুন বিমাকৃত ব্যক্তি এবং তাদের পরিবারবর্গ প্রকল্পের আওতায় তাদের প্রাপ্য সুবিধাদি থেকে যাতে বঞ্চিত না হন, সেটা সুনিশ্চিত করার জন্য ই এস আই আইনের যথাযথ সংশোধনের প্রয়োজনীয়তা রয়েছে। মালিকপক্ষের কাছ থেকে বকেয়া চাঁদা আদায়ের দায়িত্ব ই এস আই কর্পোরেশনের। যে ব্যাপারে শ্রমিকরা আদৌ দায়ী নয়, সে ব্যাপারে তাদের দুর্ভোগে ফেলা উচিত নয়। প্রসঙ্গত ই এস আই আইনের সংশোধনীতে ক্ষমতার আরও বিকেন্দ্রীকরণের মাধ্যমে রাজ্য সরকার এবং ই এস আই কর্পোরেশনের রাজ্যস্তরে যে রিজিওন্যাল বোর্ড রয়েছে তাদের হাতে যাতে আরও ক্ষমতা ন্যস্ত হয় সেরকম ব্যবস্থাই থাকা দরকার। আইনের বিধি-ব্যবস্থাগুলি যাতে আরও কার্যকরভাবে এবং দ্রুততার সাথে শ্রমিকদের স্বার্থে সুষ্ঠুভাবে প্রয়োগ করা যায়, সেটা সুনিশ্চিত করার জন্যই এটা আবশ্যক।

২৫। চাকুরি থেকে শ্রমিকদের অবসর গ্রহণের পরেও বিমাকৃতব্যক্তি এবং তাদের পরিবারবর্গ যাতে কর্মচারী রাজ্যবিমা প্রকল্পের আওতাধীন সুবিধাদি পেতে পারেন সেরকম কোনও বিধি-ব্যবস্থা বর্তমান আইনে বা স্কীমে নেই। মাননীয় সদস্যগণ এ বিষয়ে অবহিত আছেন যে, সরকারি কর্মচারিরা তাদের অবসর গ্রহণের পরেও চিকিৎসা সুবিধাদি পেয়ে থাকেন। কর্মচারী রাজ্য বিমা প্রকল্পটি একটি সামাজিক নিরাপত্তা প্রকল্প। অধিকাংশ ক্ষেত্রে বিমাকৃত কর্মচারিবৃন্দ দীর্ঘদিন ধরে প্রকল্পের চাঁদা দিয়ে থাকেন। সুতরাং শ্রমিকদের অবসর গ্রহণের পরেও তারা এবং তাদের পরিবারবর্গ যাতে কর্মচারী রাজ্য বিমা (চিকিৎসা সুবিধা) প্রকল্পের সুযোগ-সুবিধা পেতে পারেন, সেই বিষয়টি বিশেষভাবে বিবেচনা করা উচিত।

এই স্কীমের প্রশাসনিক ব্যয়ভার এবং বিমাকৃত শ্রমিক ও তাদের পরিবারবর্গের জন্য আর্থিক সুবিধা ও চিকিৎসা সুবিধা খাতে মোট ব্যয়ভারের অংশ কেন্দ্রীয় সরকারের বহন করা উচিত।

২৬। কর্মবিনিয়োগ কেন্দ্রসমূহে নথিভুক্ত বেকারের সংখ্যা ক্রমাগত বেড়েই চলেছে। এ বিষয় মাননীয় সদস্যদের সঙ্গে আমিও গভীরভাবে উদ্বিগ্ন। পশ্চিমবঙ্গে ১৯৮৮ সালে এদের সংখ্যা ছিল ৪২.৬৪ লক্ষ, ১৯৮৯ সালে তা বেড়ে দাঁড়ায় ৪৫.২২ লক্ষ। কেবলমাত্র ১৯৮৯ সালে ৪.৯৯ লক্ষ বেকারের নাম নথিভুক্ত করা হয়। মাননীয় সদস্যগণ এ বিষয়ে অবহিত আছেন যে, সর্বভারতীয় ক্ষেত্রে যে পরিস্থিতি বিরাজমান, পশ্চিমবঙ্গে বেকার সমস্যার বাস্তব অবস্থা তারই প্রতিচ্ছবি। এটা দেশব্যাপী সর্বগ্রাসী অর্থনৈতিক সঙ্কটের প্রতিফলন ছাড়া আর কিছুই নয়। দেশ স্বাধীন হওয়ার পর থেকে কয়েক দশক ধরে জাতীয় স্তরে যে ভুল পরিকল্পনা এবং জনস্বার্থবিরোধী নীতি ও কর্মসূচিসমূহ অনুসৃত হয়ে এসেছে, এটা তার অনিবার্য পরিণতি। বর্তমানে সমগ্র দেশে নথিভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা প্রায় ৩২১.৫ লক্ষ।

২৭। বিগত কয়েক বৎসর যাবৎ বিভিন্ন সার্ভিস কমিশন, স্টাফ সিলেকশন কমিশন প্রভৃতির মাধ্যমে সরকারি ও আধা সরকারি সংস্থাসমূহে অধিকাংশ শূন্যপদ পূরণ করা হচ্ছে। সর্বোপরি পূর্বতন কেন্দ্রীয় সরকার শূন্যপদে লোক নিয়োগ বন্ধ করে যে আদেশ জারি করে তা এখনও বহাল রয়েছে। এরফলে কর্মবিনিয়োগকেন্দ্র থেকে চাকুরিতে নিয়োগের সংখ্যা ও সুযোগ ক্রমশ সঙ্কুচিত হচ্ছে।

২৮। পশ্চিমবঙ্গে কর্মবিনিয়োগকেন্দ্রসমূহে যে সীমিত সংখ্যক শূন্যপদ নোটিফাই করা হয় সে সব ক্ষেত্রে নথিভুক্ত বেকারদের প্রধানত সিনিয়রিটির ভিত্তিতে নিয়োগকর্তার কাছে নাম পাঠানো হয়। অবশ্য এসব ক্ষেত্রে তফসিলি জাতি/উপজাতি দৈহিক প্রতিবন্ধী, এক্স সার্ভিসমেন—এই ধরনের প্রার্থীদের জন্য নিয়োগের ক্ষেত্রে যে সংরক্ষণ নীতি চালু আছে, এ ব্যাপারে নিয়োগ কর্তার নির্দেশ অনুযায়ী কর্মবিনিয়োগ কেন্দ্রকে ব্যবস্থা গ্রহণ করতে হয়। কর্মবিনিয়োগ কেন্দ্র মারফত শূন্যপদ পূরণের সুযোগ ক্রমশ সঙ্কুচিত হওয়ার ফলে একজন নথিভুক্ত বেকারের প্রথমবার নাম পাঠাবার জন্য সাধারণত দীর্ঘ দশ/বারো বছর অপেক্ষা করতে হয়।

২৯। আলোচ্য বছরে কয়েকটি কর্মবিনিয়োগ কেন্দ্রের ক্ষেত্রে টাস্কফোর্স গঠন করা হয়েছে। তামাদি হয়ে যাওয়া এবং একই ব্যক্তির একাধিক কর্মবিনিয়োগ কেন্দ্রে বে-আইনিভাবে নথিভুক্ত কার্ডগুলি বাতিল করার ব্যাপারে যে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছিল ১৯৮৯ সালেও তা চালিয়ে যাওয়া হয়। এ ব্যাপারে রেশন কার্ড পরীক্ষা করে দেখা ও প্রয়োজনীয় ক্ষেত্রে স্থানীয়ভাবে অনুসন্ধান ও তদন্ত চালানো হয়। এর ফলে ১লা জানুয়ারি ১৯৮৭ থেকে ৩১শে ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত মোট ৯৯ লক্ষ ৩৩ হাজার ৫৬২টি কার্ড বাতিল করা হয়।

৩০। কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগের সংখ্যা ১৯৮৮ সালে ১২ হাজার ২৯৮ থেকে ১৯৮৯ সালে কমে গিয়ে ৯,৯৮৪-তে দাঁড়িয়েছে। কর্মবিনিয়োগ কেন্দ্রে বিজ্ঞাপিত শূন্যপদের সংখ্যা কমে যাওয়ার দরুন যে এই অবস্থার সৃষ্টি হয়েছে তা আমি পূর্বেই উল্লেখ করেছি। অবশ্য এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে আগের তুলনায় গত কয়েক বছরে

বিশেষ শ্রেণীভুক্ত কর্মপ্রার্থীদের যথাঃ তফসিলি/উপজাতি, দৈহিক প্রতিবন্ধী, প্রাক্তন সৈনিক এবং মহিলা নিয়োগের ক্ষেত্রে এদের অবস্থার কিছুটা উন্নতি সাধনে আমরা সমর্থ হয়েছি।

৩১। বিধাননগরে অবস্থিত পূর্তভবনে তফসিলিভুক্ত জাতি এবং উপজাতিদের কর্মপ্রাপ্তির সহায়তার জন্য একটি 'বিশেষ সেল' চালু আছে। উক্ত সম্প্রদায়ভুক্ত প্রার্থীদের জন্য সংরক্ষিত বিশেষ ধরনের কিছু পদ পূরণের ব্যাপারে স্থানীয় কর্মবিনিয়োগ কেন্দ্রে সব সময় চাহিদামতো উপযুক্ত প্রার্থী পাওয়া যায় না। এ বিষয়ে যে সমস্যা ও জটিলতা রয়েছে তা দূরীকরণের জন্য পূর্তভবনে অবস্থিত ঐ বিশেষ সেল পশ্চিমবঙ্গের কর্মবিনিয়োগ কেন্দ্রসমূহে নথিভুক্ত তফসিলি জাতি ও উপজাতি প্রার্থীদের জন্য ডুপ্লিকেট কার্ড চালু করার ব্যবস্থা হয়েছে। ৩১-১-৯০ তারিখ পর্যন্ত তফসিলি জাতির ১৩,২৮০ এবং উপজাতিদের ১১,৭৭৭ জন প্রার্থীর ডুপ্লিকেট কার্ড নথিভুক্ত করা হয়েছে। ১৯৮৯ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত ঐ 'বিশেষ সেল' থেকে ৩,০১৭ জন তফসিলি সম্প্রদায় প্রার্থীদের নাম (যার মধ্যে ৬৭১ জন মহিলা) এবং ২,০৯৪ জন উপজাতি প্রার্থীর নাম (যার মধ্যে ৬৫৯ জন মহিলা) সরকারি ও আধা সরকারি সংস্থায় নিয়োগের জন্য প্রেরণ করা হয়েছে।

৩২। বর্তমান বছরের মার্চ মাসে দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং এবং কাকদ্বীপে ২টি নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হয়েছে। এই দুটি কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে দক্ষিণ ২৪-পরগনা জেলার প্রত্যন্ত এলাকার বাসিন্দারা চাকরি/স্বনিযুক্তির ক্ষেত্রে অপেক্ষাকৃত সহজে সহায়তা পাবেন। প্রধানত তফসিলি জাতি ও উপজাতি এবং ডুয়ার্স এলাকার দূরবর্তী স্থানে যারা বাস করেন সেইরূপ কর্মপ্রার্থীদের সুবিধার্থে ১৯৮৮-৮৯ সালে জলপাইগুড়ি জেলার বীরপাড়া এবং মালবাজারে দুটি উপকেন্দ্র খোলা হয়।

৩৩। ভারত সরকার ন্যাশনাল এমপ্লয়মেন্ট সার্ভিস-এর উপর একটি ওয়ার্কিং গ্রুপ গঠন করেন। ১৯৮৯ সালের নভেম্বর মাসে শিলিগুড়িতে উক্ত ওয়ার্কিং গ্রুপের ২৮তম বার্ষিক অধিবেশন অনুষ্ঠিত হয়। দেশের অধিকাংশ রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলি ওয়ার্কিং গ্রুপ-এর এই সভায় অংশগ্রহণ করেন। এটা একটি উল্লেখযোগ্য বিষয় যে, এই সর্বপ্রথম ওয়ার্কিং গ্রুপ-এর সভায় আন্তর্জাতিক শ্রমসংস্থার একজন প্রতিনিধি ওয়ার্কিং গ্রুপ-এর বার্ষিক অধিবেশনে অংশগ্রহণ করেন। পশ্চিমবঙ্গে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে নথিভুক্ত বেকারদের জন্য যে স্বনিযুক্তি প্রকল্প অর্থাৎ SESRU রূপায়িত হচ্ছে ওয়ার্কিং গ্রুপ-এর সভায় তা ভূয়শী প্রশংসিত হয়।

৩৪। মাননীয় সদস্যদের স্মরণে আছে যে, ১৯৮৫-৮৬ আর্থিক বছর থেকে এ রাজ্যে SESRU একটি প্ল্যান স্কীম হিসাবে চালু হয়। সংগঠিত ক্ষেত্রে কর্মসংস্থানের সুযোগ ক্রমশ সঙ্কুচিত হওয়ার পরিপ্রেক্ষিতে নথিভুক্ত কর্মপ্রার্থীদের অনেকেই যাতে স্বনিযুক্তির মাধ্যমে অর্থনৈতিকভাবে প্রতিষ্ঠিত হতে পারে তা সুনিশ্চিত করার জন্যেই এই প্রকল্পটি চালু করা হয়। ২১টি জাতীয়/শিডিউল ব্যাঙ্ক এবং ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন রাজ্যব্যাপী তাদের ২,৫০০টি শাখার মাধ্যমে এই প্রকল্প রূপায়ণের কাজ করে যাচ্ছে। সম্প্রতি ওয়েস্ট বেঙ্গল খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ বোর্ড এই প্রকল্পটি রূপায়ণের ক্ষেত্রে একটি অতিরিক্ত অর্থলগ্নিকারী সংস্থা হিসাবে কাজ করতে রাজি হয়েছে। এটা আশার কথা যে, পঞ্চায়েত

সমিতি এবং মিউনিসিপ্যালিটি ভিত্তিক স্ক্রিনিং কমিটির মাধ্যমে SESRU প্রকল্পগুলির বাছাই-এর যে পদ্ধতি চালু করা হয়েছিল আলোচ্য বছরে তা অনেকটা পরিশীলিত হয়েছে।

৩৫। ১৯৮৮-৮৯ সালে মোট ৫২,৯৩১টি স্বনিযুক্তি প্রকল্প সুপারিশ করে ব্যাঙ্ককে পাঠানো হয়। এর মধ্যে ২৫,৭৪৬টি প্রকল্প ব্যাঙ্কের অনুমোদন লাভ করে এবং ঐ প্রকল্পগুলির মোট অনুমোদিত অর্থের পরিমাণ ৫২ কোটি ৫৪ লক্ষ টাকা। অনুমোদিত প্রকল্পগুলির মধ্যে১৭,৮৭৯টি প্রকল্প বাবদ ব্যাঙ্ক ইতিমধ্যেই ৩২ কোটি ২০ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেছে। সুপারিশ কৃত প্রকল্পগুলির মধ্যে ১২,৭০৪টি প্রকল্প বিভিন্ন কারণে ব্যাঙ্ক না মঞ্জুর করেছে। ১৯৮৯-৯০ সালের প্রকল্পগুলির বাছাই-এর কাজ সমাপ্তির মুখে। আশা করা যায় শীঘ্রই এগুলি সুপারিশ করে ব্যাঙ্কে অনুমোদনের জন্য পাঠানো যাবে। ১৯৮৮-৮৯ সালে তফসিলি জাতির ২,৭৭৫টি তফসিলি উপজাতির ২৩০টি, দৈহিক প্রতিবন্ধীর ৫১৩টি এবং মহিলা প্রার্থীদের ৪,০৮৩টি প্রকল্প অনুমোদন লাভ করে।

৩৬। ২১টি কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে মঞ্জুরীকৃত SESRU প্রকল্পগুলির মধ্যে, ব্যাঙ্ক ঋণ এবং সরকারি অনুদানপ্রাপ্ত কতকগুলি প্রকল্পের কাজকর্মের মূল্যায়নের দায়িত্ব ন্যস্ত করা হয়েছিল WEBCON নামক সংস্থাটির উপর। এ ব্যাপারে 'ওয়েবকন' সরকারের কাছে যে খসড়া রিপোর্ট পেশ করেছে সেটি বর্তমানে রাজ্য সরকার স্টেট লেভেল ব্যাঙ্কার্স কমিটি এবং ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের প্রতিনিধিদের নিয়ে গঠিত কমিটি বিচার-বিবেচনা করে দেখছে।

৩৭। বেকারভাতা প্রকল্পটিও চালু আছে। ১৯৮৯-৯০ সালে উক্ত প্রকল্পের এখন পর্যন্ত ১৫ হাজার ৯৮৩ জন প্রার্থীর নাম নথিভুক্ত হয়েছে। এই প্রকল্পে ১৯৮৮-৮৯ সালে প্রার্থীর সংখ্যা ছিল ২২ হাজার ৩৩০ জন। এই সংখ্যা হ্রাসের অন্যতম প্রধান প্রধান কারণ নথিভুক্ত বেকারদের SESRU প্রকল্পের মাধ্যমে নিজেদের স্বনির্ভর করে তোলার প্রতি অধিকতর আকৃষ্ট হওয়া।

৩৮। ১৯৮৯-৯০ সালে কর্মবিনিয়োগ কেন্দ্রের সঙ্গে যুক্ত পরামর্শদাতা কমিটিগুলি পুনর্গঠিত হয়েছে। পুনর্গঠিত পরামর্শদাতা কমিটিতে সদস্য হিসাবে রাখা হয়েছে সাংসদ/বিধায়কদের প্রতিনিধি জেলা পরিষদ সভাধিপতির মনোনীত ব্যক্তি, তফসিলি জাতি/উপজাতি কল্যাণ দপ্তরের মনোনীত প্রতিনিধি এবং রাজ্য সরকারের মনোনীত দুইজন প্রতিনিধি—যাদের মধ্যে একজন মহিলা। স্থানীয় মহকুমা শাসককে ঐ কমিটির সভাপতি করা হয়েছে। সংশ্লিষ্ট কর্মবিনিয়োগ কেন্দ্রের অফিসার-ইন-চার্জ ঐ কমিটির মেম্বার-সেক্রেটারি হিসাবে কাজ করবেন।

৩৯। সল্টলেকে অবস্থিত কলকাতা রিজিওন্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কমপিউটার বসানো হয়েছে এবং তার সাহায্যে কিছু কাজ করা হচ্ছে।

৪০। আলোচ্য বছরে ট্রেনিং ডাইরেক্টরেটের প্রশাসনিক কাঠামোর শক্তি বৃদ্ধি করা হয়েছে। আশা করা যায় এর ফলে আই-টি-আইগুলির কাজকর্মের মান আরও উন্নত হবে। পূর্ববর্তী বছরের বাজেট ভাষণে আমি এ-কথা উল্লেখ করেছিলাম যে, এই রাজ্যে অবস্থিত কতকগুলি আই টি আইতে কিছু কিছু অপ্রচলিত/সেকেলে ট্রেডের পরিবর্তে নতুন ট্রেড চালু

করা হয়েছে। এই প্রসঙ্গে হুগলিতে অবস্থিত বেসিক ট্রেনিং সেন্টার এবং হলদিয়া আই-টি আই-এর নাম বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে। হলদিয়ায় পেট্রো-কেম-প্রোজেক্টের পরিপ্রেক্ষিতে হলদিয়া আই-টি-আই-তে কতকগুলি অত্যাধুনিক নতুন ট্রেড চালু করার প্রয়োজনীয়তা দেখা দিতে পারে। আমরা এই ব্যাপারে ভারত সরকারের সঙ্গে আলাপ-আলোচনা শুরু করেছি।

৪১। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা অনুযায়ী সংখ্যালঘু সম্প্রদায় অধ্যুষিত এলাকায় অবস্থিত কয়েকটি আই টি আই-তে বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্প রূপায়ণে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে।

৪২। আই টি আই-গুলির আধুনিকীকরণের ব্যাপারে বিশ্বব্যাঙ্ক সাহায্যপুষ্ট প্রকল্পটির রূপায়ণের কাজ শুরু করা হয়েছে। এই প্রকল্পের আনুমানিক ব্যয়বরাদ্দ ১৩ কোটি ৮২ লক্ষ টাকা। শুধুমাত্র মহিলা শিক্ষণার্থীদের প্রশিক্ষণের জন্য এ রাজ্যে ৪টি পৃথক আই টি আই খোলার পরিকল্পনাও রয়েছে।

৪৩। কল-কারখানায় শ্রমিকদের সুরক্ষা তথা নিরাপত্তা বিধানে এবং পরিবেশ দূষণের বিরুদ্ধে মালিকগণ যাতে যথোপযুক্ত ব্যবস্থাদি গ্রহণ করেন তা দেখার দায়িত্ব ন্যস্ত আছে শ্রমদপ্তরের অধীনে ফ্যাক্টরিজ ডাইরেক্টরেটের উপর। বেশ কয়েকটি রাসায়নিক কারখানায় দূষিত বর্জ্যপদার্থ শোধন ব্যবস্থা চালু করানো সম্ভব হয়েছে। ক্ষতিকর ধূলিকণাজনিত সমস্যা সমাধানের জন্য কিছু কিছু কারখানায় যান্ত্রিক ধূলিকণা নিরোধক ব্যবস্থা অবলম্বন করানো সম্ভব হয়েছে। সেই সঙ্গে এই সমস্যার মোকাবিলায় কিছু কিছু কারখানা তাদের যন্ত্রাদির আধুনিকীকরণ অথবা অদলবদল করেছে।

৪৪। বয়লার ডাইরেক্টরেট পশ্চিমবঙ্গের সমস্ত তাপবিদ্যুৎ কেন্দ্রের বয়লার স্থাপনের কাজ তদারকি করে থাকে। ঐ ডাইরেক্টরেটের নিজস্ব কমপিউটার সম্প্রতি সংশোধিত ভারতীয় বয়লার রেগুলেশন অনুযায়ী বয়লারে ব্যবহৃত গুরুত্বপূর্ণ পাইপলাইন সহ সমস্ত পাইপলাইনের নিরাপত্তা ও কার্যকারিতা খতিয়ে দেখছে এবং বিবরণাদি নথিভুক্ত করছে। বয়লার ডাইরেক্টরেটের অধীনে ওয়েল্ডার ট্রেনিং সেন্টারটি প্রতি বছর ৩০ জন বেকার যুবককে প্রশিক্ষণদানের কাজ সাফল্যের সঙ্গে চালিয়ে যাচ্ছে। সফল প্রার্থীদের প্রশংসাপত্র দেওয়া হয়। এ কথা একরকম নিশ্চিতভাবে বলা যায় যে, প্রশিক্ষণপ্রাপ্ত সফল শিক্ষার্থীরা বয়লার নির্মাণকারী সংস্থায় চাকুরি পেয়ে যাবেন।

৪৫। পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ রাজ্যের শ্রমিকদের স্বার্থে বিভিন্ন কল্যাণমূলক প্রকল্পের কাজ করে যাচ্ছে। পর্ষদের অধীনে চতুর্থ হলিডে হোমটি এ বছর ১০ই মার্চ দক্ষিণ ২৪-পরগনা জেলার বকখালিতে খোলা হয়েছে। অন্যান্য বছরের ন্যায় আলোচ্য বছরেও কলকাতা এবং শিলিগুড়িতে যথাযোগ্য মর্যাদার সঙ্গে মে-দিবস উদ্‌যাপিত হয়। শিলিগুড়ি মহকুমার বাগডোগরায় অনুষ্ঠিত মে-দিবস উৎসবে বাঙালিরা ছাড়াও নেপালি ভাষাভাষী এবং চা-বাগানের আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষ উল্লেখযোগ্য সংখ্যায় অংশগ্রহণ করে।

৪৬। মহাশয়, কেন্দ্রে একটি নতুন সরকারের প্রতিষ্ঠা এবং সর্বোপরি এই রাজ্যে একটি বামফ্রন্ট সরকারের অবস্থানের ফলে এক নতুন রাজনৈতিক পরিস্থিতির উদ্ভব হয়েছে। আমার দৃঢ় বিশ্বাস, এই সম্ভাবনাময় পরিস্থিতিকে কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গের সচেতন শ্রমিকশ্রেণী ও

ট্রেড ইউনিয়ন আন্দোলন শিল্পে রুগ্নতা, লক-আউট, ক্লোজার, বেকারত্ব ও দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে তাদের আন্দোলন আরও শক্তিশালী করতে সমর্থ হবে। মেহনতি মানুষের ঐক্যকে আরও সুদৃঢ় করে নিজেদের জীবন-জীবিকার মান আরও উন্নত করতে এবং নিরবচ্ছিন্ন সংগ্রামের মধ্যে দিয়ে অর্জিত ট্রেড ইউনিয়ন ও গণতান্ত্রিক অধিকারগুলিকে আরও সম্প্রসারিত করতে তারা সক্ষম হবে। সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলির চক্রান্ত আরও দৃঢ়তা ও সাফল্যের সাথে তারা প্রতিরোধ করতে পারবে। রাজ্যের কল-কারখানাগুলিকে রুগ্নতার হাত থেকে রক্ষা করতে এবং পশ্চিমবঙ্গের শিল্পের ভিতকে শক্তিশালী ও সম্প্রসারিত করার কাজে রাজ্যের শ্রমিকশ্রেণী ইতিবাচক ভূমিকা পালন করে চলেছেন। আমি তাদের এইসব সংগ্রামের জন্য অভিনন্দন জানাই। তাদের এই প্রশংসনীয় উদ্যোগকে আমরা সর্বাত্মক সাহায্য ও সমর্থন যুগিয়ে যাব।

মহাশয়, এই কটি কথা বলে আমি এই সভার কাছে আমার প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 40

**Major Head: 2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)**

**Shri Prasanta Kumar Sur:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.38,46,40,000 be granted for expenditure under Demand No.40, Major Head: "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)".

(This is inclusive of a total sum of Rs.9,61,60,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Prasanta Kumar Sur was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

২। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরোক্ত দাবি মঞ্জুরির জন্য উপস্থাপিত করতে গিয়ে এই সভার অনুমতি প্রার্থনা করার সুযোগ আমি এই রাজ্যে শরণার্থী পুনর্বাসন সংক্রান্ত কিছু তথ্য উল্লেখ করতে চাই এবং বর্তমানে পুনর্বাসনের কাজের একটা ধারণা তুলে ধরতে চাই।

**পশ্চাদপট**

৩। স্বাধীনতা উত্তরকালের সব থেকে বেদনাদায়ক যে সমস্যা আমাদের মনকে আলোড়িত করেছে তা হল শরণার্থীর সমস্যা। স্বাধীনতার পূর্বশর্ত দেশভাগের ফলে লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষ বাধ্য হয়েছিলেন তাদের পূর্ব-পুরুষের ভিটেমাটি ছেড়ে এদেশে চলে আসতে। সেই সন্ধিক্ষণে সে সময়কার সর্ব-ভারতীয় নেতৃবৃন্দ দ্বিধাহীন ভাবে এই ঘোষণা করেছিলেন যে, দেশভাগের ফল-স্বরূপ ভারতবর্ষে আগত লক্ষ লক্ষ শরণার্থীদের যথাযথ পুনর্বাসনের সর্বপ্রকার ব্যবস্থা তারা করবেন।

৩.১। এটাই ছিল অত্যন্ত স্বাভাবিক কারণ, স্বাধীনতার ফলশ্রুতিতে যে মানবিক সমস্যার উদ্ভব আকৃতি ও গভীরতার দিক থেকে তা ছিল সর্বতোভাবেই একটা জাতীয় সমস্যা। তাই তৎকালীন নেতৃবৃন্দের পুর্বোক্ত প্রতিশ্রুতি বা অঙ্গীকার অভূতপূর্ব এই জাতীয় সমস্যা সমাধানের পক্ষে ছিল নিতান্ত জরুরি।

৩.২। এটা প্রথমেই বলা প্রয়োজন যে, ১৯৪৮ সালের মধ্যেই পশ্চিম পাকিস্তান থেকে ভারতে শরণার্থী আগমন শেষ হয়ে যায়। আর কেন্দ্রীয় সরকারের পুনর্বাসন মন্ত্রক ১৯৫৯ সালে তাদের প্রতিবেদন পার্লামেন্টের এস্টিমেট কমিটিকে জানান যে, পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের পুনর্বাসন প্রায় সম্পূর্ণ হয়ে গেছে, অর্থাৎ দেশভাগের পর মাত্র ১২ বছরের মধ্যেই পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭.৪০ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের বিরাট সমস্যা সমাধান করেছিলেন কেন্দ্রীয় সরকার। জাতীয় প্রতিশ্রুতির ভিত্তিতে কেন্দ্রীয় সরকার ৪৫৬ কোটি টাকা ব্যয় করে পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের পুনর্বাসনের কাজ সম্পূর্ণ করেছিলেন বলে স্বাভাবিক কারণেই আমরা আনন্দিত। পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থী মানুষের পাকিস্তান পরিত্যক্ত স্থাবর-সম্পত্তির পূর্ণ ক্ষতিপূরণই দেওয়া হয়েছিল মোট ১৯১.১৬ কোটি টাকা। এ ছাড়া ১৯৫৫ সালে কেন্দ্রীয় সরকার "সেন্ট্রাল ক্লেইমস্ অরগ্যানাইজেশন" স্থাপন করে ঐ সংস্থার মাধ্যমে পশ্চিম পাকিস্তান থেকে আগত বহুসংখ্যক শরণার্থীকে তাদের বহুবিধ লগ্নি, জমা, প্রভিডেন্ট ফান্ড, বেতন, বৃত্তি, ডিভিডেন্ড, শেয়ার, পেনশন স্থানান্তরিত করা হয় নি এমন ব্যাঙ্ক আমানত ডাকবিমা ইত্যাদির জন্য কোটি কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করেছিলেন। সম্পূর্ণ খামখেয়ালিভাবে, পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের ক্ষেত্রে এজাতীয় ক্ষতিপূরণের কথা বিবেচনাই করা হয় নি এবং তাদের বিষয়কে সেন্ট্রাল ক্লেইমস্ অরগ্যানাইজেশনের আওতার বাইরেই রাখা হয়েছিল। নতুন দিল্লির আশেপাশে, ১৯টি পরিপূর্ণ উপনগরী গড়ে তোলা হয়েছিল এই শরণার্থীদের পুনর্বাসনের জন্য। আর ৩৬টি উপনিবেশ এমনভাবে তৈরি করা হয়েছিল যেন সেগুলিতে আধুনিক নগরজীবনের সমস্ত রকম সুযোগ-সুবিধা থাকে। পশ্চিম পাকিস্তান থেকে আগত ছিন্নমূল মানুষ অত্যন্ত ন্যায়সঙ্গত ভাবেই পুনর্বাসনের সম্ভাব্য সকল প্রকার ব্যবস্থা লাভ করেছিলেন। প্রতিশ্রুতিবদ্ধ কেন্দ্রীয় সরকার নানাবিধ প্রকল্প রূপায়ণের মাধ্যমে ঐ সমাধান করেছিলেন বলে আমরা যথাযথই আনন্দিত।

৩.৩। কিন্তু পিছন ফিরে তাকিয়ে আমরা যখন পূর্ব পাকিস্তান (বর্তমানে বাংলাদেশ) থেকে আগত শরণার্থীদের সঙ্গে পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের অবস্থা তুলনা করি তখন আমরা কিছুতেই নিজেদের প্রবোধ দিতে পারি না। আমরা জানি না কিম্বা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনওদিন কোনও যৌক্তিকতাও দেখানো হয় নি কেন ৫৮ লক্ষ (বর্তমানে ৮০ লক্ষ) অসহায় পূর্ব পাকিস্তানের শরণার্থীদের সমস্যার ক্ষেত্রে সম্পূর্ণ এক ভিন্নতর ব্যবস্থা গ্রহণ করা হল। পক্ষপাতিত্বমূলক আচরণের একটা দৃষ্টান্তস্বরূপ বলা যেতে পারে যে, এই সব শরণার্থীদের পরিত্যক্ত স্থাবর সম্পত্তির ক্ষতিপূরণের কথা বিবেচনা করাই হল না। আর অস্থাবর ক্ষতিপূরণের বিষয় যত কম বলা যায়, ততই মঙ্গল। কাটা ঘায়ে নুনের ছিটা দেবার মতো ব্যাপার। এক যুক্তি খাড়া করা হল যে, পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা নেহেরু নিয়াকৎ চুক্তির শর্তানুসারে পরিত্যক্ত সম্পত্তির উপর তাদের অধিকার

দাবি করতে পারে। সত্যের সঙ্গে সম্পর্কহীন এমন কথা কল্পনাও করা যায় না।

৩.৪। ক্ষতিপূরণের কথা বাদ দিলেও শরণার্থীদের পুনর্বাসনের মূল প্রশ্ন থেকেই যায় এখানেও সেই নিষ্ঠুর পক্ষপাতিত্ব ও বঞ্চনামূলক আচরণ। পশ্চিমবঙ্গে পুনর্বাসনের কোনও কার্যকর ও ফলপ্রসূ প্রকল্প রূপায়ণে ভারত সরকার এজন্যই অগ্রসর হন নি। প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকার অঙ্গীকার পূরণে চরম অস্বীকৃতি জ্ঞাপন করলেন. এ শুধুই প্রতিশ্রুতি ভঙ্গ নয়, এ হল মানুষের প্রতি চরম বিশ্বাসঘাতকতা। কিন্তু মানুষ পরাজয় স্বীকার করে না বলেই ইতিহাস রচনা করে, পূর্ব পাকিস্তানের শরণার্থীদের তাই করলেন। তাদের একটা অংশ নিজেরাই নিজেদের ব্যবস্থা করে নিলেন। আর কেন্দ্রীয় সরকার কি করলেন? তারা কিছু আশ্রয় শিবির খুলে এই শরণার্থীদের একটা অংশকে সাময়িকভাবে আশ্রয়ের ব্যবস্থা করলেন এবং একই সঙ্গে একটা ক্ষুদ্র অংশকে সরকারি কলোনিতে পুনর্বাসন দিলেন। পরবর্তী সময়ে ষাটের দশকের প্রথম দিকে, আশ্রয় শিবিরগুলি তুলে দিয়ে কয়েক লক্ষ শরাণার্থীকে দণ্ডকারণ্যে ও রাজ্যের বাইরে অন্যান্য স্থানে পাঠিয়ে কেন্দ্রীয় সরকার পুনর্বাসন দেবার নামে এক প্রহসন সৃষ্টি করে দায়িত্ব শেষ হল বলে হাত ধুয়ে বসলেন। কিন্তু অমরা জানি, আশ্রয় শিবির খালি করে রাজ্যের বাইরে শরণার্থী পাঠিয়ে পুনর্বাসন দেবার কেন্দ্রীয় নীতিও সফল হয় নি। এমন কি দণ্ডকারণ্য প্রকল্পকে একটি যথার্থ ও কার্যকর পুনর্বাসন কেন্দ্র হিসাবে গড়ে তোলবার যে চিন্তা-ভাবনা ছিল তাও বহুপূর্বে বিসর্জিত হয়েছে। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার অব্যবহিত পরে দণ্ডকারণ্য থেকে কয়েক সহস্র শরণার্থী এরাজ্যে চলে আসায় যে সমস্যার সৃষ্টি হয়েছিল তার নিদারুণ অভিজ্ঞতা এখনও আমাদের স্মৃতিতে সজীব।

৩.৫। তাই কেন্দ্রীয় সরকারের এই দুমুখো নীতির ফলে পূর্ব পাকিস্তানের শরণার্থীরা চূড়ান্ত বঞ্চনার শিকার হলেন। তাদের একটা অংশ বাঁচার তাগিদে অত্যন্ত প্রতিকূল পরিস্থিতির মধ্যে পরিত্যক্ত, জলা, নিচু ও জঙ্গলাকীর্ণ জমিতে কোনও রকমে মাথা গোঁজার তাগিদে কয়েকশত কলোনি স্থাপন করে বসবাস চালিয়ে যেতে থাকলেন। কেন্দ্রীয় সরকার তাদের জন্য কোনও পরিকল্পনা প্রণয়ন করলেন না কিম্বা কোনও সাহায্যও অনুমোদন করলেন না। তবু তারা নিজেরা আপন দৃঢ়তায় ও অদম্য ইচ্ছাশক্তিতে নিজেদের আশ্রয়স্থল গড়ে তুললেন।

৩.৬। গোদকে ১৯৬০-৬১ তে কেন্দ্রের ও রাজ্যের কংগ্রেস সরকার ঘোষণা করে দিলেন যে, পশ্চিমবঙ্গে পুনর্বাসনের কাজ সম্পূর্ণই হয়ে গেছে এবং যা বাকি রইল তা হল অবশিষ্ট সমস্যা, যার জন্য মাত্র ২২ কোটি টাকা ব্যয় করলেই হয়ে যাবে। এ ছিল এক অদ্ভুত মূল্যায়ন। প্রায় কিছুই না করে বলা হল, সবই হয়ে গেছে। কিন্তু মূল তথ্যগুলো কি প্রমাণ করে? পশ্চিম পাকিস্তানের ৪৭.৪০ লক্ষ শরণার্থীর পুনর্বাসন সম্পূর্ণ হতে সময় লেগেছিল ১২ বৎসর আর খরচ হয়েছিল ৪৫৬ কোটি টাকা। অথচ পূর্ব পাকিস্তান থেকে আগত ৫৮ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের জন্য খরচ করা হল মাত্র ৮৫ কোটি টাকা। অর্থাৎ পশ্চিমবঙ্গে এই সমস্যা মোকাবিলার ধারে কাছেও যাওয়া হল না।

৩.৭। মাননীয় অধ্যক্ষ মহোদয়, অতীতেও আমি পূর্বে বর্ণিত এই পরিপ্রেক্ষিত সংশ্লিষ্ট সকলের সামনে তুলে ধরতে চেষ্টা করেছি যাতে মূল বিষয়টি ঢাকা না পড়ে যায়। ১৯৭৭ সালে জনতা সরকার ক্ষমতায় এলে এই সমস্যা সেই সরকারের সামনেও তুলে ধরা হয়েছিল।

তৎকালীন প্রধানমন্ত্রী শ্রী মোরারজী দেশাই চেয়েছিলেন এই সমস্যা প্রমাণাদি সহ উপস্থাপিত হোক। তাই ১৯৭৮-এ এম.পি. শ্রী সমর মুখার্জির সভাপতিত্বে শরণার্থী পুনর্বাসন কমিটি (আর.আর. কমিটি) স্থাপতি হয়। কিন্তু দুর্ভাগ্যক্রমে জনতা সরকারের পরে কেন্দ্রের কংগ্রেস সরকার বিষয়টি বিবেচনাই করলেন না এবং কমিটি যে তথ্যভিত্তিক রিপোর্ট তৈরি করলেন তাকে কোনও গুরুত্বই দেওয়া হল না। বস্তুত, কেন্দ্রীয় সরকার অতীত ঐতিহ্যই বজায় রেখে চললেন। এখন যেহেতু জাতীয় মোর্চা সরকার কেন্দ্রে অধিষ্ঠিত, তাই এই বিষয়টিকে যথাযথরূপে উপস্থাপিত করা দরকার, যাতে একটা মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে তারা বিচার-বিবেচনা করতে পারেন।

৩.৮। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কেন্দ্রীয় সরকারের এই অন্যায় ও অমানবিক সিদ্ধান্ত এ রাজ্যের শরণার্থী জনগণ কিছুতেই মেনে নিতে পারলেন না। তারা দীর্ঘ সংগ্রামের পথ গ্রহণ করতে বাধ্য হলেন। এখনও সে সংগ্রাম চলছে। তবে প্রায় চার দশক অতিক্রান্ত হবার পর একথা আজ বলা যায় যে এ রাজ্যের শরণার্থী জনগণ কেন্দ্রীয় সরকারের অনিচ্ছুক হাত থেকে প্রতিটি স্তরে সংগ্রাম করে তাদের পুনর্বাসনের স্বার্থে কয়েকটি দাবি আদায় করতে সক্ষম হয়েছেন।

**জমির নিঃশর্ত মালিকানা**

৪। ১৯৭৫ সালে কেন্দ্রীয় সরকার "অবশিষ্ট সমস্যা" পরিমাপ করার উদ্দেশ্যে এক ওয়ার্কিং গ্রুপ গঠন করেন। তাদের রিপোর্টে মোট ১,০০৮টি কলোনির মধ্যে উত্তর-৫০-এর মাত্র ১৭৫টি জবরদখল কলোনির উল্লেখ করা হয়, যেখানে উন্নয়নের কাজ করা হবে। এর এক বছর আগে অর্থাৎ ১৯৭৪ সালের মে মাসে কেন্দ্রীয় সরকার এক ঘোষণায় জানান যে, ইজারাভিত্তিতে শরণার্থীদের জবরদখল জমির মালিকানা দেওয়া হবে। তবে মজার ব্যাপার হল এই যে, কেন্দ্রীয় সরকারের ঘোষণার আগে ঐ বছরের জানুয়ারি মাসে সাধারণতন্ত্র দিবসে তৎকালীন কংগ্রেসের মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঐ ঘোষণা করে দিয়েছিলেন। ঘোষণাই তো সব নয়! দীর্ঘ সময় প্রতীক্ষার পরে যদি-বা লীজস্বত্ব দেবার সিদ্ধান্ত ঘোষণা করা হল, কিন্তু কেন্দ্রীয় সরকার যে লীজ দলিল অনুমোদন করলেন তা ছিল শরাণার্থীদের স্বার্থ-বিরোধী এবং অপমানসূচকও। তাই তারা এই দলিল প্রত্যাখান করলেন এবং নিঃশর্ত দলিলের জন্য প্রবল আন্দোলন শুরু করলেন। এভাবে তিন বছর পার হয়ে গেলে ১৯৭৭-এ বামফ্রন্ট ক্ষমতায় এসে তৎকালীন কেন্দ্রের জনতা সরকারের সঙ্গে নিঃশর্ত দলিলের প্রশ্নে আলোচনা শুরু করলেন। ১৯৮০-তে শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে এলে আবার ঐ নিঃশর্ত দলিলের দাবি উত্থাপন করা হয়। আমাদের মুখ্যমন্ত্রীও ঐ বছরের অক্টোবর মাসে (৭ই অক্টোবর, ১৯৮০) প্রধানমন্ত্রীকে শরণার্থীদের স্বার্থে নিঃশর্ত দলিল দেবার জন্য অনুরোধ জানান। কিন্তু প্রধানমন্ত্রী সে অনুরোধ নাকচ করে দিয়ে জানালেন যে, শরণার্থীদের লীজ দলিলের ভিত্তিতে জমি দেবার সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে সঙ্গতিপূর্ণ। রাজ্য সরকার তখন ৯৯ বছরের লীজ দলিল দেবার প্রস্তাব দেন, কিন্তু কেন্দ্র সে প্রস্তাবও নাকচ করে দেয়। তখন মুখ্যমন্ত্রীর পরামর্শে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার ভিত্তিতে শরণার্থীদের স্বার্থ যথাসম্ভব রক্ষা করে ১৯৭৪-এর লীজ দলিল সংশোধনের প্রচেষ্টা চলতে থাকে। শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের অনমনীয় মনোভাবের দরুন সংশোধিত লীজ দলিলই শরণার্থীদের

মধ্যে বিতরণ শুরু করা হয় এবং সেইসঙ্গে রাজ্য সরকারের পক্ষে এই সুস্পষ্ট ঘোষণা রাখা হয় যে, কেন্দ্রীয় নীতি পরিবর্তন করলে লীজ দলিল প্রত্যাহার নিয়ে নিঃশর্ত দলিল দেওয়া হবে। ১৯৮৪ সালের লোকসভা নির্বাচনের সময় বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে এক কুৎসাপূর্ণ প্রচারের পরিপ্রেক্ষিতে আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে ২১.৩.৮৫ তারিখে নিঃশর্ত দলিল দেবার ব্যাপারে আবার চিঠি দেন ; কিন্তু ১৭-৪-৮৫ তারিখে তার উত্তরে তিনি জানান যে, লীজ দলিল "শরণার্থীদের স্বার্থ রক্ষা করছে"। এভাবে নিঃশর্ত দলিল দেবার দাবি কেন্দ্র বারে বারে নাকচ করে দেয়।

৪.১। এর ফলে এরাজ্যে শরণার্থীদেরও অনন্যোপায় হয়ে তাদের আন্দোলনকে তীব্র করতে হয়। ১৯৮৬-র নভেম্বর বামফ্রন্ট সরকার একতকভাবে এই সিদ্ধান্ত গ্রহণ করেন যে, রাজ্য সরকার তার নিজস্ব জমিতে বসবাসকারী শরণার্থীদের নিঃশর্ত মালিকানা দেবেন এবং ঐ সিদ্ধান্ত অনুযায়ী দ্রুত ব্যবস্থা গ্রহণ করে রাজ্য সরকার বরানগরে নেতাজি কলোনিতে ৪০০-র উপর শরণার্থী পরিবারকে নিঃশর্ত দলিল বিতরণ করেন। এই অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি পদক্ষেপ এবার কেন্দ্রকে বাধ্য করল পিছু হটতে। ১৯৮৬-র ৬ই ডিসেম্বর তারিখে কেন্দ্রীয় স্বারষ্ট্রমন্ত্রী শ্রী বুটা সিং রাজ্য সরকারকে এক চিঠিতে জানালেনঃ "শহরাঞ্চলের যে সমস্ত জমিতে প্রাক্তন পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা বসতি স্থাপন করেছেন, লীজস্বত্ব কিম্বা স্থায়ী স্বত্বের ভিত্তিতে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার সেই সেই শহরাঞ্চলে, তাদের জমি বিতরণের নিজস্ব নীতির সঙ্গে সঙ্গতি রেখে, সেই সব জমি বণ্টন করতে পারেন"।

**জবরদখল কলোনির বৈধকরণ**

৫। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইতিমধ্যে আমি উল্লেখ করেছি যে, শরণার্থীরা নিজেরাই কয়েকশত কলোনি স্থাপন করেছিলেন, কিন্তু এই সব কলোনির বৈধকরণের প্রশ্নে ভারত সরকারে ছিল অত্যন্ত আন্তরিকতাহীন। ১৯৭৭ সাল পর্যন্ত মাত্র ১৪৯টি প্রাক-৫১-এর কলোনি বৈধকরণ করা হয়েছিল। তারপর জনতা সরকারের আমলে আরও ১৭৫টি কলোনির বৈধকরণ সম্পন্ন হল। শরণার্থী পুনর্বাসন কমিটি তাদের প্রতিবেদনে সমস্ত রাজ্যে মোট অনুমিত ৯৩.৯৬ কোটি টাকা খরচে ৮০৭টি জবরদখল কলোনি বৈধকরণের সুপারিশ করেছিলেন। কিন্তু, কেন্দ্রীয় সরকার কোনও কারণ না দর্শিয়েই যথারীতি এ সম্পর্কে সিদ্ধান্ত নিতে বিলম্ব করতে লাগলেন যদিও অবশিষ্ট কলোনিগুলির বৈধকরণের প্রশ্ন যথা নিয়মে কেন্দ্রীয় সরকারের নিকট উপস্থিত করা হয়েছিল এবং বিষয়টি নিয়ে রাজনৈতিক ও প্রশাসনিক স্তরে লেখালেখি চলছিল। শেষপর্যন্ত ১৯৮৭-এর ২৭শে ফেব্রুয়ারি তারিখে কেন্দ্রীয় সরকার ৬০৭টি উত্তর-৫০-এর জবরদখল কালোনি বৈধকরণের সিদ্ধান্ত জানিয়ে একটি তালিকা অনুমোদন করে আদেশ দান করেন। ১৯৫১ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৭১ সালের ২৫শে মার্চ পর্যন্ত গড়ে ওঠা কলোনিগুলিকেই এই তালিকার অন্তর্ভূক্ত করা হয়েছিল। কেন্দ্রীয় সরকারের আদেশনামা হস্তগত হওয়ার পরই রাজ্য সরকার জবরদখল কলোনি বৈধকরণের কাজ যথাযথ গুরুত্ব সহকারে শুরু করে দেন। কাজেই দেখা যাচ্ছে, জমির নিঃশর্ত মালিকানা লাভ ও জবরদখল কলোনির বৈধকরণের সিদ্ধান্ত গ্রহণ করতে অস্বাভাবিকভাবে দীর্ঘ তিন দশক অতিক্রান্ত হয়ে যায় আর এই সময়ের মধ্যে শরণার্থী মানুষ অপরিমেয় যন্ত্রণা ভোগ করেন।

৫.১। ৬০৭টি জবরদখল কলোনির স্বীকৃতি দানকালে কেন্দ্রীয় সরকার শহরাঞ্চলে বাড়ির জন্য ২১/৪ কাঠা ও অন্যান্য প্রয়োজনে ১১/২ কাঠা পরিবার পিছু এই মোট ৩৩/৪ কাঠার এক উর্ধসীমা স্থির করে দেন। এই সিদ্ধান্ত শরণার্থী পরিবারের দখলীকৃত জমির বৈধকরণের প্রশ্নে এক নিদারুণ বাধা হয়ে দাঁড়ায়। রাজ্য সরকার এই অবাস্তব উর্ধসীমার বিরুদ্ধে প্রতিবাদ করে কেন্দ্রীয় সরকারকে ঐ সিদ্ধান্ত অবিলম্বে বাতিল করার দাবি জানান। দুর্ভাগ্যক্রমে কেন্দ্রীয় সরকার এক অনমনীয় অবস্থান গ্রহণ করে রাজ্য সরকার শহরাঞ্চলে পরিবার পিছু ৫ কাঠা ও গ্রামাঞ্চলে পরিবার পিছু কাঠা জমির যে উর্ধসীমার সুপারিশ করেছিলেন তা নাকচ করে দেন। যখন সমস্ত আবেদন-নিবেদন ব্যর্থ হল তখন রাজ্য সরকার নিজেই সিদ্ধান্ত নিয়ে শহরাঞ্চলের সমস্ত জবরদখল কলোনিতে বাস্তুজমির উর্ধসীমা ৫ কাঠায় উন্নীত করে দিলেন। স্থির হল, যে সমস্ত পরিবারের দখলে ৫ কাঠার বেশি বাস্তুজমি রয়েছে সেই বেশি বাস্তুজমিকে উদ্বৃত্ত বলে গণ্য করা হবে এবং সংশ্লিষ্ট পরিবার হয় সেই বাড়তি জমি ছেড়ে দেবেন কিম্বা তার জন্য দাম দেবেন। জমির নিঃশর্ত মালিকানা দেবার প্রশ্নে যেমন হয়েছিল এক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার এরপর মত পাল্টে গত মে মাসে (৮৯), অর্থাৎ দুবছর অনর্থক টালবাহানার পর, রাজ্য সরকার শহরাঞ্চলে ৫ কাঠা বাস্তুজমির যে উর্ধসীমা স্থির করে দিয়েছিলেন তাই গ্রহণ করে প্রয়োজনীয় নির্দেশ দান করেছেন।

৫.২। এই প্রসঙ্গে রাজ্য সরকার ৩ (তিন) একর পরিবার পিছু কৃষিজমির যে উর্ধসীমা স্থির করে দিয়েছেন তারও উল্লেখ আবশ্যক। ৬০৭টি জবরদখল কলোনি বৈধকরণের কেন্দ্রীয় সিদ্ধান্ত শুধুমাত্র বাস্তুজমির ক্ষেত্রেই প্রযোজ্য। যখন দেখা গেল যে, এই সব জবরদখল কলোনিতে এমন অনেক কৃষি পরিবার আছে যাদের দখলে কৃষি জমিও রয়েছে এবং বেশির ভাগ ক্ষেত্রে এই জমির পরিমাণ ৩ একরের মধ্যে তখন এই দখলীকৃত জমি বৈধকরণের প্রশ্নও ন্যায্য কারণেই বিবেচনা করতে হল এবং রাজ্য সরকারকে সেই মতো সিদ্ধান্ত নিতে হল।

**জমি অধিগ্রহণে অগ্রগতি**

৬। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকারের শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ কলোনি বৈধকরণের কাজকে অত্যন্ত গুরুত্বসহকারে গ্রহণ করেছে। কেন্দ্রীয় সরকার ৬০৭টি কলোনি বৈধকরণের কাজ ও দলিল বণ্টনের কাজের জন্য ৫ বৎসরের সময়সীমা নির্ধারণ করে দিয়েছেন। রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন, ৬০৭টি কলোনির কাজের সঙ্গে প্রাক্-৫১-এর ১৪৯টি এবং উত্তর-৫১-এর ১৭৫টি কলোনির বৈধকরণের অবশিষ্ট কাজও দ্রুততার সঙ্গে নিষ্পত্তি করা হবে। নিম্নের বর্ণনা থেকে এই দুই শ্রেণীর কলোনি বৈধকরণের অগ্রগতির চিত্র পাওয়া যাবে।

৬.১। ১৪৯ কলোনিগুচ্ছের (প্রাক্-৫১) মাত্র ৪২টি অতিরিক্ত (সাপ্লিমেন্টারি) প্রকল্প রয়েছে। এগুলির মধ্যে ১৯৪৮-এর এল.ডি.পি. অ্যাক্ট অনুযায়ী ৩৫টি ক্ষেত্রে নোটিফিকেশন জারি হয়েছে আর ১৬টিতে জমির দখল নেওয়া হয়েছে। ১৯৪৮-এর ২নং বিধি অনুযায়ী বাকি ৭টি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। ৪টিতে জমির দখল নেওয়া হয়েছে।

৬.২। আর ১৭৫ কলোনিগুচ্ছে এখন রয়েছে ১০৮টি কেস। ১৯৪৮-এর এল.ডি.পি.

অ্যাক্ট ৮৬টি ক্ষেত্রে নোটিফিকেশন জারি করা হয়েছে এবং ৬১টি ক্ষেত্রে জমির দখল পাওয়া গিয়েছে। বাকি ২২টি ক্ষেত্রে ১৯৪৮-এর ২নং বিধি অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এর মধ্যে ১৫টিতে জমির দখল নেওয়া হয়ে গেছে।

**৬০৭টি জবরদখল কলোনি**

৬.৩। এই শ্রেণীতে এখন পর্যন্ত ৩০৭টি জমি অধিগ্রহণের কেস পাওয়া গেছে। এর মধ্যে ২,৩৬৭ একর জমি সহ ৩০৬টি ক্ষেত্রে জমি অধিগ্রহণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এখন পর্যন্ত ২,২৮৬ একর জমিসহ ৩০২টি ক্ষেত্রে জমির দখলও পাওয়া গেছে। আজ পর্যন্ত এই কাজে যে অগ্রগতি হয়েছে তা অত্যন্ত সন্তোষজনক, কারণ জমি অধিগ্রহণের প্রায় সম্পূর্ণ কাজটাই একটা সাফল্যজনক পরিণতি লাভ করেছে আর এটা সম্ভব হয়েছে এজন্য যে, একাজে সংশ্লিষ্ট সকলেই দৃঢ় এবং ঐকান্তিকভাবে মনঃসংযোগ করেছেন।

**জমি হস্তান্তরের কাজ (৬০৭ কলোনিগুচ্ছ)**

৭। এখন পর্যন্ত জমি হস্তান্তরের ৫০৮টি কেস পাওয়া গেছে। এর মধ্যে ৪৭৪টি ক্ষেত্রে জমি হস্তান্তরের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মোট ১৩,৫২৪ একর জমি এই ৪৭৪টি ক্ষেত্রে জড়িত এবং এগুলিকে মালিকানার ভিত্তিতে নিম্নবর্ণিত মতে ভাগ করা যায়ঃ

| | | | |
|---|---|---|---|
| (১) | রাজ্য সরকারের ভেস্টেড জমি | ... | ২৬৫ |
| (২) | রাজ্য সরকারের অন্য জমি | ... | ৯৫ |
| (৩) | কেন্দ্রীয় সরকারের জমি | ... | ৯১ |
| (৪) | পৌর প্রতিষ্ঠান ইত্যাদির জমি | ... | ২৩ |
| | | | ৪৭৪ |

এগুলির মধ্যে ৩৩৬টি ক্ষেত্রে ৮,৭০০ একর জমির দখল পাওয়া গেছে।

৭.১। জমি হস্তান্তরের ক্ষেত্রে দুটি বিষয় বিশেষভাবে উল্লেখযোগ্য। কেন্দ্রীয় সরকারের জমির ক্ষেত্রে পূর্বাহ্নে ক্ষতিপূরণ না দিয়ে জমির অগ্রিম দখল পেতে অসুবিধা দেখা দিচ্ছিল। রাজ্য সরকার বিষয়টি নিয়ে কেন্দ্রীয় স্বারাষ্ট্র দপ্তরের সঙ্গে যোগাযোগ করে। বিগত আগস্ট মাসে (১৯৮৯) এক বৈঠকে ঠিক হয় যে, জমি হস্তান্তর ও জমির ক্ষতিপূরণ দান এ বিষয়টি পৃথকভাবে বিবেচিত হবে এবং যে যে ক্ষেত্রে যৌথভাবে জরিপের কাজ হয়ে গেছে এবং মালিকানা ইত্যাদি নিয়ে কোনও বিরোধ নেই সেই সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তর রাজ্য সরকারকে জমির অগ্রিম দখল দিয়ে দেবে।

৭.২। দ্বিতীয়ত, বিগত সেপ্টেম্বর মাসে (১৯৮৯) রাজ্য মন্ত্রিসভা, বিভিন্ন বিভাগের জমি হস্তান্তরের প্রশ্নে যে সব আনুষ্ঠানিকতা ছিল, সেসব তুলে দেন। শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ যে যে দপ্তরে জমি হস্তান্তরের জন্য প্রয়োজনীয় প্রস্তাব পাঠিয়েছে এবং যেখানে সেই সেই দপ্তর কোনও আপত্তি জানায় নি সে সব ক্ষেত্রে ধরে নিতে হবে যে, সংশ্লিষ্ট জমি শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগেরই জমি এবং শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন

বিভাগ ঐ সব জমিতে বসবাসকারী শরণার্থীদের প্রয়োজনীয় দলিল দিতে পারবে। এই দুটি সিদ্ধান্ত জমি অধিগ্রহণের কাজকে দ্রুততর করতে সক্ষম হয়েছে।

**নিঃশর্ত দলিল বণ্টন**

৮। দলিল (নিঃশর্ত দলিল) বণ্টনের কাজ কলোনি বৈধকরণের কাজের সঙ্গে সরাসরি যুক্ত। দলিল বণ্টনের পূর্বে জরিপ, লে-আউট, ইনিউমারেশন ইত্যাদি প্রয়োজন। এসবই সময় সাপেক্ষ। তবু দলিল বণ্টনের কাজেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে। মোট ২ লক্ষ ২০ হাজার দলিলের মধ্যে ৭৮,০০০ দলিল বণ্টন করা হয়েছে। যেহেতু জমি অধিগ্রহণের কাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে, দলিল বণ্টনের কাজকেও এখন যথেষ্ট গতিসম্পন্ন করা সম্ভব হবে।

**কলোনি উন্নয়ন**

৯। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পূর্বে শরণার্থীদের দ্বারা কলোনি স্থাপনের প্রেক্ষাপট সম্পর্কে উল্লেখ করেছিলাম এবং ঐ কলোনিগুলির করুণ অবস্থার কথাও বলেছিলাম। ১৯৭৬ সালে কেন্দ্রীয় সরকারের "ওয়ার্কিং গ্রুপ" হিসাব করে বলেছিল যে, ১,০০৮টি কলোনিতে উন্নয়নের কাজের জন্য সি.এম.ডি.এ. এলাকায় প্লট পিছু ৪,৫৬০ টাকা ও সি.এম.ডি.এ. এলাকার বাইরে প্লট পিছু ২৭০০ টাকা হিসাবে মোট ৫২.৩৪ কোটি টাকা লাগবে। কিন্তু ওয়ার্কিং গ্রুপ সুপারিশকৃত এই উর্ধসীমাও একতরফাভাবে ছেঁটে ২,৫০০ টাকা ও ১,৭০০ টাকায় দাঁড় করিয়ে দিলেন কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার বলেছিলেন, ৫ম পরিকল্পনা কালে ১২.৭৬ কোটি টাকা ও ৬ষ্ঠ পরিকল্পনা কালে ৩ ৯.৬১ কোটি টাকা কলোনি উন্নয়নের জন্য দেওয়া হবে উল্লিখিত উর্ধসীমার ভিত্তিতে। অথচ বাস্তবে আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার মাত্র ৯.৩৭ কোটি টাকা এই বাবদ দিয়েছেন।

৯.১। উন্নয়নের ঐ অবাস্তব উর্ধসীমা দ্রব্যমূল্যবৃদ্ধির জন্য একেবারেই অপ্রতুল হয়ে পড়ল। রাজ্য সরকার বারে বারে এই উর্ধসীমা পরিবর্তনের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানিয়েছিলেন। কেন্দ্রীয় সরকারও নিশ্চয়ই উর্ধসীমা পরিবর্তনের প্রয়োজনীয়তা অনুভব করে থাকবেন, তাই অবশেষে ১৯৮৬-র ডিসেম্বর মাসে নীতিগতভাবে উর্ধসীমা পরিবর্তনের বিষয় বিবেচনা করতে তারা রাজি হলেন। কেন্দ্রীয় সরকারের ইচ্ছানুসারে সি.পি.ডব্লু.ডি-র চিফ ইঞ্জিনিয়ার (পূর্বাঞ্চল) এবং রাজ্য পূর্ত দপ্তর ও সি.এম.ডি.এ.-র টেকনিক্যাল অফিসারদের নিয়ে এক টেকনিক্যাল কমিটি গঠিত হল। ১৯৮৭-র মে মাসে ঐ কমিটি শহরাঞ্চলে প্লট পিছু ১১,৯৩১ টাকা ও গ্রামাঞ্চলে প্লট পিছু ৯,৩৫৪ টাকা কলোনি উন্নয়নের উর্ধসীমা স্থির করে সুপারিশ করলেন। রাজ্য সরকার সঙ্গে সঙ্গেই কেন্দ্রীয় সরকারকে ঐ উর্ধসীমা গ্রহণ করার জন্য অনুরোধও জানালেন। দুর্ভাগ্যক্রমে আজও পর্যন্ত লেখালেখি, মিটিং ইত্যাদির পরেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ব্যাপারে কোনও সাড়া পাওয়া যায় নি।

৯.২। জাতীয় মোর্চা সরকার কেন্দ্রে ক্ষমতায় অধিষ্ঠিত হবার পর রাজ্য সরকার বিষয়টি আবার কেন্দ্রের নিকট তুলে ধরেছেন। নগর উন্নয়ন মন্ত্রকের কেন্দ্রীয় মন্ত্রী শ্রী মুরাসোলি মারানের কাছে লিখিত এক পত্রে আমি টেকনিক্যাল কামিটির সুপারিশ গ্রহণ করতে অনুরোধ জানিয়েছি। গ্রামাঞ্চলে কলোনি উন্নয়নের কাজ করতে দেবার প্রশ্নে প্রাক্তন সরকার কখনই সম্মতি জ্ঞাপন করে নি, তাই আমি এব্যাপারেও শ্রী মারানকে সম্মতিদানের জন্য অনুরোধ

জানিয়েছি। আমি আশা করি বর্তমান সরকার এই বিষয়টির প্রতি যথাযথ নজর দেবেন এবং আর্থিক ও মানবিক যে বিষয়গুলি এর সঙ্গে জড়িত তা সঠিকভাবে অনুধাবন করে যথোচিত সিদ্ধান্ত গ্রহণ করবেন।

**চালু প্রকল্প**

১০। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখন বিভাগের কয়েকটি চালু প্রকল্প ইত্যাদির উল্লেখ করব।

**(১) উৎপাদন কেন্দ্র**

উত্তরপাড়া, হাবড়া টিটাগড়ের তিনটি উৎপাদন কেন্দ্র তাদের উৎপাদন ক্ষমতা প্রায় সম্পূর্ণ ব্যবহার করে শাড়ি, ধুতি ইত্যাদি উৎপাদন ও পোষাক তৈরি করছে। ১৯৮৯-৯০-এর আর্থিক বৎসরে এই খাতে বাজেট-বরাদ্দ ছিল ১.২৮ কোটি টাকা ; কিন্তু বিভিন্ন প্রয়োজনীয় চাহিদা মেটাতে উৎপাদন কেন্দ্রের জন্য মোট খরচ হয়েছে ১.৫৮ কোটি টাকা। এজন্য অন্য খাতের উদ্বৃত্ত অর্থ ব্যবহার করতে হয়েছে। অন্য উৎপাদন কেন্দ্রটিতে অর্থাৎ কামারহাটি বাম্বু প্রসেসিং সেন্টারের আর্থিক অবস্থার উন্নতিকল্পে রাজ্যের হাসপাতালগুলিতে যথাসম্ভব বাঁশের ঝাড়ু ব্যবহারের এক সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। বিভিন্ন মিউনিসিপ্যালিটি ও রাজ্য পরিবহন কর্পোরশেনগুলিতেও যাতে এই ঝাড়ু ব্যবহার করা হয় তারজন্য চেষ্টা চালানো হচ্ছে। তিনটি উৎপাদনকেন্দ্রে কর্মরত কর্মীদের জন্য উৎপাদন কেন্দ্র সংক্রান্ত কমিটি অর্থনৈতিক সুবিধাদির বিষয়ে যে সুপারিশ করেছিলেন সে সম্পর্কে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহণ করা যায় নি।

**(২) ছিটতালুকের উদ্বাস্তুদের পুনর্বাসন**

এই প্রকল্পের অন্তর্গত জলপাইগুড়ি, কুচবিহার ও পঃদিনাজপুরের ৬৭৬টি পরিবারের সকলেরই পুনর্বাসন হয়ে গেছে।

**(৩) প্রাক্তন শিবিরবাসী পরিবারের পুনর্বাসন**

১,৩৩৬টি প্রাক্তন শিবিরবাসী পরিবারের মধ্যে ১,০৬৫টি পরিবার হল বাগজোলা শিবিরগুচ্ছের। বাগজোলা শিবিরিগুচ্ছে শরণার্থী পরিবার গণনার সমস্যা রয়েছে। মহামান্য আদালতের নিষেধাজ্ঞা থাকায় এলাকায় সত্যানুসন্ধানের (ভেরিফিকেশন) কাজও সম্ভব নয়। যাই হোক, এখন পর্যন্ত এই শিবিরগুচ্ছের ২১৭টি উদ্বাস্তু পরিবারের পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। অন্য প্রাক্তন শিবির এলাকা সম্পর্কে বলা যায় যে, বল্লাগড় ও নবাবনগর এলাকার প্রাক্তন শিবিরবাসী পরিবারের পুনর্বাসন সম্পূর্ণ হয়েছে আর রাজপুর বাজার এলাকার সংশ্লিষ্ট পরিবারগুলির পুনর্বাসন সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**(৪) সদনবাসী পরিবারের পুনর্বাসন**

১৯৮৯-৯০ আর্থিক বছরে ১২৯টি সদনবাসী পরিবারের পুনর্বাসনের জন্য ৬.০৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। রাজ্য সরকার সদনবাসী পরিবারগুলির পুনর্বাসনের জন্য প্রাপ্য

আর্থিক পরিমাণ বৃদ্ধির বিষয়ে চিন্তা-ভাবনা করছেন যাতে সদনবাসী পরিবারের পুনর্বাসন ত্বরান্বিত হতে পারে। আশা করা যাচ্ছে, আগামী আর্থিক বছরে সদনবাসী পরিবারের পুনর্বাসনের আর্থিক সুযোগ-সুবিধাগুলি বৃদ্ধির বিষয়ে সিদ্ধান্ত গৃহীত হলে এই পুনর্বাসনের কাজে গতি সঞ্চারিত হবে।

(৫) সদন

বর্তমানে এই বিভাগের অধীনে ১০টি সদনে ১,৫০০ পরিবার ও মোট ২,৩০০ সদনবাসী রয়েছেন। এই সদনগুলি রক্ষণাবেক্ষণের সমস্ত খরচ এখন রাজ্য সরকারকেই বহন করতে হয়। সীমিত ক্ষমতার মধ্যে রাজ্য সরকার সদনে বসবাসের ব্যবস্থার কিছু উন্নতিকল্পে কয়েকটি সিদ্ধান্ত নিয়েছেন। প্রথমত, ২৩৯ লক্ষ টাকা ব্যয় করে সদনগুলির বিশেষ মেরামতের ব্যবস্থা হয়েছে। দ্বিতীয়ত, ১লা অক্টোবর ১৯৮৯ থেকে সদনবাসীদের মাসিক মাথাপিছু সাহায্যের পরিমাণ (ডোল) ৭৫ টাকা থেকে ১২৫ টাকা করা হয়েছে। এর ফলে বার্ষিক ১৪ লক্ষ টাকা অতিরিক্ত আর্থিক দায়িত্ব বৃদ্ধি পাবে।

(৬) ঋণ মকুব

ব্যক্তি ঋণগ্রহীতার ঋণমকুবের সরকারি আদেশ প্রকাশের কাজে গতি সঞ্চারিত হয়েছে। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ১,০০০ ক্ষেত্রে যেখানে ২৭ লক্ষ টাকা ঋণ মকুব করা সম্ভব হয়েছিল সেখানে ১৯৮৯-৯০ আর্থিক বছরে মোট ঋণ মকুবের পরিমাণ ২,৭০০ ক্ষেত্রে ৫৭.৭৭ লক্ষ টাকা।

(৭) চিকিৎসা সংক্রান্ত সুযোগ

শরণার্থীদের জরুরি ও তাৎক্ষণিক চিকিৎসা সংক্রান্ত সাহায্যের জন্য বর্তমানে এই বিভাগের অধীন ২০০ টি বি রোগীর ও ১৬টি অন্য রোগীর শয্যা এবং ৫টি ভ্রাম্যমাণ মেডিক্যাল ইউনিট রয়েছে। গত বছরে এ খাতে বার্ষিক ব্যয়ের পরিমাণ ছিল ৮.২৮ লক্ষ টাকা।

(৮) স্থানান্তকরণের কর্মসূচি

মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত বছর আমি মেট্রো/চক্ররেল ও অন্যান্য রেলপথের জমি থেকে শরণার্থীদের স্থানান্তর করার কর্মসূচির উল্লেখ করেছিলাম। বিগত আর্থিক বছরে উল্টোডাঙ্গার চক্ররেলের প্রস্তাবিত লাইনের জমি থেকে নেহরু/শাস্ত্রী কলোনির অবশিষ্ট ১৫৯টি পরিবারকে সরানো হয়েছে এবং সংশ্লিষ্ট জমি রেল কর্তৃপক্ষের হাতে দিয়ে দেওয়া হয়েছে। এখন মেট্রো রেলের জমি থেকে ১২৫টি পরিবারকে সরাবার কাজ বাকি আছে। নোয়াপাড়া (বরানগর থানা) ও মাটকল এলাকায় (দমদম থানা) এই পরিবারগুলিকে সরাবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এবং খুব দ্রুত এই কাজ সম্পন্ন হবে বলে আশা করা যাচ্ছে।

## শরণার্থী পুনর্বাসন কমিটি

১১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কেন্দ্রের কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের উদ্বাস্তু সমস্যার পরিমাপ কখনই করেন নি। তারা যা করেছিলেন তা হল একপেশে, বাস্তববর্জিত এবং

সম্পূর্ণরূপে পক্ষপাতদুষ্ট। আমি ইতিমধ্যেই শরণার্থী পুনর্বাসন কমিটি ও সেই কমিটির প্রতিবেদনের উল্লেখ করেছি। বামফ্রন্ট সরকারই পুনর্বাসন সমস্যা সম্পূর্ণত অনুধাবন করার উদ্দেশ্যে উক্ত কমিটি নিযুক্ত করেছিলেন। ১৯৮১ সালে কমিটি ৭৫০ কোটি টাকা বিনিয়োগের যে সুপারিশ করেছিলেন পুনর্বাসন সমস্যার একটা অর্থপূর্ণ সমাধানকল্পে তা কেন্দ্রীয় সরকারের মনঃপূত হয় নি। আমি নিচে কয়েকটি প্রধান খাত ও সুপারিশকৃত অর্থের পরিমাণ উল্লেখ করছি ঃ

(১) শিবির বহির্ভূত শরণার্থীর পুনর্বাসন .... ৬৬.৩৯ কোটি টাকা

(২) অর্থনৈতিক পুনর্বাসন .... ৪৫০.০০ কোটি টাকা

(৩) জবরদখল কলোনির বৈধকরণ .... ৯৩.৯৬ কোটি টাকা

(৪) কলোনি উন্নয়ন .... ১১৯.৪৬ কোটি টাকা

জবরদখল কলোনির বৈধকরণ ছাড়া কেন্দ্রীয় সরকার ধারাবাহিকভাবে অন্য আর কোনও খাতে অর্থ মঞ্জুর করতে অস্বীকার করে এসেছেন। যদি বাস্তব অবস্থা পক্ষপাতশূন্যভাবে বিচার করা হত তাহলে পুনর্বাসনের সমস্যা যথার্থভাবে কার্যকর ফলপ্রসূ মোকাবিলা করা যেত।

১১.১। একটা কথা আমি পরিষ্কার করে বলতে চাই যে, শরণার্থীদের একটা বড় অংশ তাদের জন্য স্থাপিত শিবিরে যান নি কিম্বা কলোনিতে তাদের নিজেদের জন্য মাথা গোঁজার ব্যবস্থাও করতে পারেন নি। অনেক আর্থ-সামাজিক কারণ এর জন্য দায়ী। শরণার্থীদের এই অংশ এই রাজ্যে আসার পর থেকে অনেক যন্ত্রণা ভোগ করেছেন এবং অসহায়ের মতো ঘুরে বেড়িয়েছেন। ৫০,০০০ শরণার্থীর বাসগৃহ নির্মাণের জন্য ৬৬.৩৯ কোটি টাকা সুপারিশ করার সময় শরণার্থী পুনর্বাসন কমিটি একথাটা মাথায় রেখেছিলেন। কেন্দ্রীয় সরকার এ-সম্পর্কে কিছুই খুলে বলেন নি।

১১.২। পরিমাণের দিক থেকে অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সুপারিশকৃত অর্থের পরিমাণ সর্বাধিক। মোট সুপারিশকৃত অর্থের ৬০ ভাগই রাখা হয়েছিল এই খাতে কিন্তু কেন্দ্রীয় সরকার বিন্দুমাত্র মর্যাদাও দেন নি এই সুপারিশকে। এমন কি, কেন্দ্রীয় সরকার নিযুক্ত ওয়ার্কিং গ্রুপও এই সিদ্ধান্তে পৌঁছান যে, অর্থনৈতিক পুনর্বাসনের বেশির ভাগ প্রকল্পই ব্যর্থ হয়েছিল। শরণার্থী ত্রাণ কমিটির সমীক্ষায় জানা গেছে যে, ৮০ লক্ষ শরণার্থীর ৭০ ভাগই দারিদ্র্য সীমারেখার নিচে বাস করেন। অর্থনৈতিক পুনর্বাসনের প্রকল্পগুলির ব্যর্থতা যে এর একটা কারণ তাতে আর সন্দেহ নেই। কমিটি এ-ব্যাপারে যথেষ্ট সচেতন ছিলেন এবং এই অবস্থা পরিবর্তনের জন্য স্বাভাবিকভাবেই এই সুপারিশ করেছিলেন।

**উপসংহার**

১২। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য শেষ করছি এবং আন্তরিকভাবে আশা করছি যে, কেন্দ্রের নতুন সরকার পশ্চিমবঙ্গের শরণার্থীদের সমস্যা সমাধান কল্পে নতুনভাবে চিন্তা-ভাবনা করবেন এবং এই শরণার্থীদের অবস্থা পরিবর্তনের জন্য আমাদের সঙ্গে সহযোগিতা করবেন। এই কথা বলে আমার "দাবি" মঞ্জুর করার সুপারিশ রাখছি।

DEMAND No. 41

Major Head : 2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204— Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-Operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programmes

**(Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan).**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.1,24,36,59,000 be granted for expenditure under Demand No.41, Major Head : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204— Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas, Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-Operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programmes (Tribal Areas Sub-

Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs.31,09,15,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Dasgupta was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, আর্থ-সামাজিকভাবে বিশেষ পশ্চাৎপদ কিছু জাতি ও কিছু আদিবাসী সম্প্রদায় বিভিন্ন রাজ্যে তফসিলিভুক্ত হয়ে রয়েছে। একটি নির্দিষ্ট সময়সীমার মধ্যে তাদের জন্য আলাদাভাবে উন্নয়ন করে সাধারণ দেশবাসীর সমপর্যায়ে তাদের নিয়ে আসার প্রতিশ্রুতি দেশের সংবিধানে আছে। সেই প্রতিশ্রুতি অনুসারে প্রতিটি পরিকল্পনায় এ বাবদ বিশেষভাবে ব্যয়-বরাদ্দ হয়ে আসছে।

১৯৬৭ সালে পশ্চিমবঙ্গে বাম ও গণতান্ত্রিক শক্তিগুলির জয় ও বামফ্রন্ট সরকার গঠন তফসিলি জাতি ও আদিবাসীসহ সমস্ত গরিব কৃষকের মধ্যে আন্দোলনের জোয়ার এনেছিল। তার ফলে ও রাজ্য সরকারের প্রচেষ্টায় উদ্বৃত্ত ও বেনামী জমি বেশি বেশি করে গরিব ও ভূমিহীন কৃষকের হাতে চলে এসেছিল।

জমি, মজুরি ও বন—তিনটি শক্ত ভিতের উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলার তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষ অন্যান্য গরিব মানুষের সঙ্গে একাত্ম হয়ে সরকারের সমস্ত কল্যাণমুখী কর্মকাণ্ডে সক্রিয়ভাবে অংশগ্রহণ করে চলেছে। তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ ও উন্নয়ন সামগ্রিক কল্যাণ ও উন্নয়নমূলক কর্মকাণ্ডের অংশমাত্র। তাই যে সমস্ত কল্যাণকর্ম তফসিলিদের জন্য আলাদাভাবে করা হয় না বা করা যায় না, গরিব মানুষের অংশ হিসাবে সে সমস্ত কল্যাণমূলক কাজের সুফলের বড় একটা অংশ তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষেরা এ রাজ্যে ভোগ করে থাকেন। তাছাড়াও রাজ্য সরকারের সমস্ত বিভাগই তাদের বার্ষিক উন্নয়ন ব্যয়-বরাদ্দের একটা নির্দিষ্ট অংশ তফসিলি জাতির জন্য "স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান" ও তফসিলি আদিবাসীদের জন্য "আদিবাসী উপ-পরিকল্পনা" হিসাবে ব্যয় করে থাকে। বিভিন্ন বিভাগের এই সমস্ত বিশেষ ব্যয় ব্যতিরেকেও শিক্ষা, স্বাস্থ্য, শস্য প্রভৃতি বিভিন্ন কল্যাণকর্মে পরিপূরক ব্যবস্থা হিসাবে এই বিভাগ তফসিলি জাতি ও আদিবাসী সমাজের মানুষের জন্য বিশেষ বিশেষ কার্যক্রম গ্রহণ করে আসছে।

সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্পের অধীনে কাজকর্মের গতি ও ব্যাপকতা বৃদ্ধি করার প্রয়োজন আমরা অনুভব করেছি। এই প্রকল্পে এলাকাগুলির মধ্যে সমস্ত বিভাগের উন্নয়নমূলক কর্মসূচির সমন্বয়সাধন করে আমরা এ বিষয়ে আগামী বছরে কিছু সিদ্ধান্ত নিতে পারব আশা করি।

**অর্থনৈতিক উন্নয়ন ও দারিদ্র দূরীকরণ**

এ রাজ্যের তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের যথাক্রমে শতকরা ৮৩.৭৫ এবং ৯৬.২৪ জন গ্রামে বাস করেন। স্বাভাবিকভাবেই এদের সিংহভাগই কৃষি, বন, বাগিচা ও আনুষঙ্গিক কাজের উপর নির্ভরশীল। বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার কর্মসূচি রূপায়ণের ফলে গ্রামাঞ্চলে

কৃষিকাজে নিযুক্ত যে বিপুল সংখ্যক মানুষ উপকৃত হয়েছেন তার মধ্যে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষেরাও একটি বিশিষ্ট স্থান দখল করে রয়েছেন। সরকারে ন্যস্ত জমি বন্টনের ক্ষেত্রে সর্বশেষ প্রাপ্ত রিপোর্টে দেখা যায় যে, মোট ১৮.৫২ লক্ষ জন উপকৃতের মধ্যে তফসিলি জাতির ৬.৮৫ লক্ষ এবং আদিবাসী সম্প্রদায়ের ৩.৫২ লক্ষ জন রয়েছেন। বর্গাদার নথিভুক্তিকরণ বিষয়ে বলা যায় যে, সর্বশেষ হিসাবমতো নথিভুক্ত ১৪.০৫ লক্ষ বর্গাদারের মধ্যে তফসিলি জাতির ৪.২৯ লক্ষ জন এবং আদিবাসী রয়েছেন ১.৬৮ লক্ষ জন।

**তফসিলি জাতি, আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম**

তফসিলি জাতি এবং আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নের ক্ষেত্রে দারিদ্র দূরীকরণ প্রকল্প যথেষ্ট গুরুত্বের সাথে রূপায়িত হচ্ছে। বর্তমান আর্থিক বছরে (১৯৮৯-৯০) দারিদ্র দূরীকরণ কর্মসূচিতে মোট ৮৩,১৪০টি তফসিলি জাতিভুক্ত পরিবার ও ২২,৮৯০টি আদিবাসী পরিবারকে কৃষি, শিল্প, পশুপালন ব্যবসা, মৎস্যচাষ প্রভৃতি প্রকল্প রূপায়ণে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম পঞ্চায়েত ও ব্যাঙ্কের সহায়তায় এই প্রকল্প রূপায়ণে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে।

**আদিবাসী উন্নয়ন সমবায় নিগম ল্যাম্পস্ সংক্রান্ত কার্যক্রম**

এ রাজ্যের আদিবাসী জনগোষ্ঠীর উন্নয়নের জন্য মোট ৯৯টি বৃহদায়তন বহুমুখি সমবায় সমিতি (ল্যাম্পস্) রাজ্যের বিভিন্ন আদিবাসী অধ্যুষিত অঞ্চলে গড়ে তোলা হয়েছে। এই ল্যাম্পস্গুলির দেখাশোনার জন্য শীর্ষ সংস্থা হিসাবে পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম কাজ করছে। পাইকার ফট্কাবাজদের বেপরোয়া শোষণ থেকে আদিবাসী সংগ্রাহকদের রক্ষার জন্য এই নিগম কেন্দুপাতা, শালবীজ ইত্যাদি সংগ্রহ ও বিপণনের জন্য ঋণ দিয়ে থাকে।

আদিবাসীদের কর্মসংস্থান ও ন্যায্য মজুরি প্রদানের ব্যবস্থা ছাড়াও এই নিগম নিজ ব্যবস্থাপনায় ও ল্যাম্পসের মাধ্যমে আদিবাসী অধ্যুষিত অঞ্চলে কম দামের ধুতি, শাড়ি, লুঙ্গী, গামছা, ব্যাটারি, খাতা ও অন্যান্য প্রয়োজনীয় ভোগ্যপণ্য ন্যায্য দরে সরবরাহের ব্যবস্থা করেছে। আদিবাসী জনগণের স্বাস্থ্য ও পরিবেশ সুরক্ষার জন্য বিনামুল্যে ধোঁয়াহীন চুল্লি বিতরণ করা হচ্ছে। নিগম ল্যাম্পসের মাধ্যমে বিভিন্ন ব্যক্তিগণ ও সমষ্টিগত উদ্যোগেও আর্থিক সাহায্য মঞ্জুর করছে। আদিবাসীদের দুঃস্থ অবস্থার কথা চিন্তা করে বিভিন্ন সামাজিক ক্রিয়াকলাপের জন্য এই নিগম অর্থ সাহায্য মঞ্জুর করে।

**শিল্প কর্মসূচি**

তফসিলি জাতি ও আদিবাসী জনগণ বংশানুক্রমিকভাবে যে সমস্ত শিল্পের সঙ্গে যুক্ত সেই সমস্ত শিল্পে যেমন (১) বয়ন, (২) চর্মজাত দ্রব্য প্রস্তুত (৩) দারু, (৪) তসর রেশম, (৫) লাক্ষা, (৬) বিবিধ হস্তশিল্প ইত্যাদিতে প্রশিক্ষণ দেওয়ার জন্য এই বিভাগের শিল্প শাখা যুক্ত আছে। তফসিলি জাতি ও আদিবাসী মহিলাদের সহায়ক বৃত্তি হিসাবে টেলারিং ও সূচিশিল্পি কেন্দ্রগুলো কাজ চালিয়ে যাচ্ছে।

**শিক্ষা**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৮১ সালের আদমসুমারী রিপোর্ট অনুযায়ী তফসিলি জাতি এবং আদিবাসী জনগণের সাক্ষরতার হার যথাক্রমে ২৪.৩৭ শতাংশ ও ১৩.২১ শতাংশ। স্বাভাবিকভাবেই এই শ্রেণীর জনগণের মধ্যে শিক্ষার প্রসারের বিশেষ কর্মসূচির প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকার কার্যভার গ্রহণের পর চালু কর্মসূচিগুলিতে যেমন প্রয়োজনীয় পরিবর্তন ঘটানো হয়েছে, অপরদিকে তেমনই কিছু কিছু নতুন কর্মসূচিও নেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের গৃহীত ব্যবস্থার ফলে পিছিয়ে পড়া এই সমস্ত গ্রামীণ লোকেদের মধ্যে শিক্ষালাভের ক্ষেত্রে বিপুল পরিমাণে সাড়া লক্ষ্য করা গেছে।

(ক) **বই কেনার জন্য অর্থ সাহায্য**

মাধ্যমিক স্তরে ৫ম শ্রেণী থেকে ১০ম শ্রেণী পর্যন্ত পাঠরত আর্থিক সঙ্গতিনিরপেক্ষ সমস্ত তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের নির্ধারিত হারে বই কেনার জন্য আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এ বছর এই হার বাড়ানোর প্রস্তাব আছে।

(খ) **মাধ্যমিক স্তরের ছাত্রাবাসের খরচ বাবদ আর্থিক সাহায্য**

শিক্ষা বিভাগের অনুমোদিত হোস্টেলগুলির মাধ্যমিক পর্যায়ের তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের হোস্টেল খরচ বাবদ অনুদান দেওয়া হয়। এ বছর এই অনুদানের হার বৃদ্ধির প্রস্তাব আছে।

(গ) **ভরণপোষণ সাহায্য**

নিম্নবিত্ত পরিবারের মাধ্যমিক স্তরে পাঠরত তফসিলি জাতিভুক্ত এবং আদিবাসী ছাত্র-ছাত্রীরা বাড়ি থেকে পড়াশুনা করলে মাসে ২০০ টাকা হিসাবে ১২ মাসের জন্য ২৪০০ টাকা ভরণপোষণ সাহায্য পেত। এ বছর এই সাহায্য বাড়ানোর প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্পের অধীনে এবার বর্তমান বছরের দ্বিগুণ সংখ্যক তফসিলি জাতি ছাত্র-ছাত্রীকে আনার প্রস্তাব আছে।

(ঘ) **তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মাধ্যমিক পর্যায়ের ছাত্র-ছাত্রীদের অন্যান্য সাহায্য**

স্কুলে এককালীন যে টাকা আবশ্যিক ফি হিসেবে দিতে হয় তারজন্য পশ্চিমবঙ্গ শিক্ষা অধিকর্তার অনুমোদিত হার অনুযায়ী পারিবারিক আয় নির্বিশেষে সমস্ত আদিবাসী ছাত্র-ছাত্রীকে অনুদান দেওয়া হয়। এ ছাড়া তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্র-ছাত্রীরা পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ হারে মাধ্যমিক ফি-এর টাকাও সরকারের কাছ থেকে পেয়ে থাকে। পরীক্ষার ফল যাতে ভালো হয় তার জন্য তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের একাংশকে বিশেষ কোচিং দেওয়ার ব্যবস্থা আছে।

(ঙ) **হস্টেলের সুযোগ-সুবিধা**

তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীরা যাতে প্রয়োজনে আরও বেশি আবাসিক সুযোগ-সুবিধা পেতে পারে তার জন্য এ বিভাগ বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছে। এই বিভাগ

একাধারে প্রাইমারি ও জুনিয়র হাইস্কুল সংলগ্ন দেড়শর মতো আশ্রম ছাত্রাবাস (সমস্ত ব্যয়ভার সমেত) চালিয়ে যাচ্ছে। অপরদিকে মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক ও কলেজ সংলগ্ন ছাত্রাবাস ও ছাত্রীনিবাস নির্মাণে আর্থিক সাহায্য দানের কর্মসূচিও অব্যাহত রেখেছে। পাশাপাশি জনবহুল শহর ও শহরতলীতে উচ্চ মাধ্যমিক মহাবিদ্যালয়ে পাঠরত মাধ্যমিকোত্তর পর্যায়ের ছাত্র-ছাত্রীদের জন্য জেলায় জেলায় কেন্দ্রীয় ছাত্রাবাস/ছাত্রীনিবাস স্থাপন ও পরিচালনার কাজও চলছে।

**(চ) মাধ্যমিক পাশ করার পর পাঠরত ছাত্র-ছাত্রীদের বৃত্তিদান**

উচ্চ মাধ্যমিক বিদ্যালয়, মহাবিদ্যালয় ও বিশ্ববিদ্যালয়ে পাঠরত ছাত্র-ছাত্রীদের ভারত সরকারের সর্বভারতীয় কর্মসূচির অধীনে বৃত্তি দেওয়া হয়। কেন্দ্রীয় ও রাজ্য উভয় সরকারই এই বাবদ টাকা দেন। এই কর্মসূচিতে সংখ্যাগত কোনও সীমা বাঁধা নেই। অতি সম্প্রতি এই বৃত্তির হার বৃদ্ধি করা হয়েছে।

**(ছ) মেধাবী ছাত্র-ছাত্রীদের অতিরিক্ত আর্থিক সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীরাও যাতে জয়েন্ট-এন্ট্রান্স ও আই আই টি শিক্ষাক্রমে ভর্তির পরীক্ষায় আশানুরূপ কৃতিত্ব দেখিয়ে আগামী দিনে তাদের জন্য ইঞ্জিনিয়ারিং ও ডাক্তারী শিক্ষাক্রমে সংরক্ষিত সমস্ত আসন পূরণ করতে পারে, তার জন্য নবম থেকে দশম শ্রেণীতে পাঠরত প্রতিটি শ্রেণীর জন্য ১০০ জন তফসিলি জাতি ও ৫০ জন আদিবাসী মেধাবী ছাত্র-ছাত্রীকে এই সাহায্যের আওতায় আনা হবে। বর্তমান বছরে নবম, একাদশ ও দ্বাদশ শ্রেণীতে পাঠরত ছাত্র-ছাত্রীদের জন্য এই সাহায্য প্রদান করা হয়েছে। এই কর্মসূচির জন্য নির্বাচিত ছাত্র-ছাত্রীদের হোস্টেলে থেকে পড়াশুনা করলে স্পেশ্যাল কোচিং ও ভরণপোষণের জন্য প্রতি মাসে ৫০০ টাকা হিসাবে বছরে ৬,০০০ টাকা আর্থিক সাহায্য এবং বাড়ি থেকে পড়াশুনা করলে মাসিক ৪০০ টাকা হিসাবে বছরে ৪,৮০০ টাকা দেওয়ার ব্যবস্থা আছে। বর্তমান আর্থিক বছরে ৪৫০ জন ছাত্র-ছাত্রী এতে উপকৃত হচ্ছে। আগামী শিক্ষাবর্ষে দশম শ্রেণীতেও এই কর্মসূচি চালু হবে।

**(জ) তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলে অবস্থিত বিদ্যালয়গৃহসমূহের সংস্কারের জন্য অর্থ সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী অধ্যুষিত এমন অনেক গ্রামাঞ্চল আছে যেখানে বিদ্যালয়গৃহ সংস্কারের জন্য স্থানীয় দান বা ছাত্রদের উন্নয়ন ফি বাবদ অর্থ সংগ্রহ করা দুঃসাধ্য। আদিবাসী অধ্যুষিত অঞ্চলে আদিবাসী অঞ্চল পরিকাঠামো উন্নয়নের অঙ্গ হিসাবে এই কাজ করার সুবিধা থাকলেও তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলের ক্ষেত্রে এরূপ কোনও সুযোগ নেই। এই সব কারণেই ছাত্র-ছাত্রীদের লেখাপড়ার স্বার্থে তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলে বিদ্যালয়গৃহ সংস্কার ও সম্প্রসারণের জন্য আর্থিক সাহায্য দানের প্রয়োজনে অর্থ বরাদ্দের নতুন প্রস্তাব থাকছে।

**চাকুরিপ্রার্থীদের প্রাক্-পরীক্ষা প্রস্তুতির জন্য সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী চাকুরিপ্রার্থীদের ডব্লু বি সি এস (এক্স), আই এ এস

টাইপ-রাইটিং অ্যান্ড শর্টহ্যান্ড, ক্লার্কশিপ এবং মিলেনিয়াস পরীক্ষায় বসার আগে প্রয়োজনীয় ট্রেনিং দেওয়ার জন্য রাজ্যের বিভিন্ন স্থানে মোট ৬টি ট্রেনিং সেন্টার চালু আছে। এগুলিতে প্রতি বছর মোট ৩১০ জন তফসিলি জাতি ও আদিবাসী চাকুরিপ্রার্থী ট্রেনিং পেতে পারে।

**সাংস্কৃতিক কার্যক্রম**

এ-সব উন্নয়নমূলক কাজকর্মের পাশাপাশি তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের সংস্কৃতির কার্যকলাপে উৎসাহ দেওয়ার জন্য এই দপ্তর কিছু কিছু কর্মসূচি নিচ্ছে।

বর্তমানে আর্থিক বছরেও উত্তরবঙ্গে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের উদ্যোগে রাজ্য ভাওয়াইয়া সঙ্গীত প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। গত বছর সাঁওতালী একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছিল। পরবর্তী বছরেও উভয় প্রতিযোগিতা আরও ব্যাপক আকারে করার পরিকল্পনা আছে। এই কারণে অর্থ-বরাদ্দ প্রস্তাবও থাকছে।

**গবেষণা ও প্রশিক্ষণ**

এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণাগার তফসিলি জাতি ও আদিবাসীদের সমস্যা এবং তার সমাধান প্রভৃতি বিষয়ে গবেষণা চালিয়ে যাচ্ছে। এছাড়া তথ্যচিত্র নির্মাণ, সেমিনার, পুস্তক প্রকাশনা দপ্তরের বিভিন্ন কর্মসূচি সমীক্ষা করে সরকারের কর্মসূচির প্রয়োজনীয় পরিবর্তন, পরিবর্জন ইত্যাদির ব্যাপারে পরামর্শ এই গবেষণাগার দিয়ে থাকে। কর্মসূচি সম্বন্ধে সম্যক পরিচিতির জন্য গবেষণাগারের প্রশিক্ষণ শাখা জেলা ও ব্লকস্তরের বিভাগীয় কর্মীদের ও অন্যান্য বিভাগের বিভিন্ন পর্যায়ের কর্মীদের প্রশিক্ষণ দিয়ে থাকে।

**নিয়োগ**

ভারতের সংবিধান অনুসারে ও বিশেষ আইন হিসাবে ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী (চাকুরিতে পদ সংরক্ষণ) আইনে সরকারি স্বায়ত্তশাসিত সংস্থা, বিধিবদ্ধ কর্পোরেশন, সরকারি সংস্থা, সরকারি ও সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির চাকুরিতে তফসিলি জাতি ও আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা আছে। বিভাগীয় এমপ্লয়মেন্ট সেল এই আইনের বিধি-বিধান সর্বত্র প্রতিপালিত হচ্ছে কিনা সে ব্যাপারে নজর রাখছে। ব্যক্তিবিশেষ বা কোনও প্রতিষ্ঠানের তরফ থেকে এই সম্পর্কিত অভিযোগ পাওয়া গেলে প্রয়োজনীয় অনুসন্ধান ইত্যাদি করা এবং প্রয়োজনে ব্যবস্থা নেওয়া হয়। সরকারি চাকুরিতে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের প্রতিনিধিত্বের হার বৃদ্ধির সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

পরিশেষে মাননীয় সদস্যদের আমি জানাতে চাই, তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের সমস্যা দীর্ঘদিনের শোষণ বঞ্চনার পুঞ্জীভূত ফল। তাই এর প্রতিকারও সময়সাপেক্ষ। বামফ্রন্ট সরকার সাধ্যমতো প্রতিকারের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

আশার বিষয় বামফ্রন্ট সরকার এই শ্রেণীর জনগণের মধ্যে মর্যাদাবোধ জাগিয়ে তুলতে এবং উন্নয়ন পরিকল্পনা রূপায়ণে এদের যুক্ত করতে পেরেছে। আগামী দিনে এরা জাতীয় মূলস্রোতের সঙ্গেই জাতিকে এগিয়ে নিয়ে যাবে এই ভরসা আমি রাখি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের

কাছে আবেদন রাখছি তারা যেন তফসিলি জাতি ও আদিবাসী জনগণের কল্যাণে গৃহীত নীতি ও কর্মসূচি রূপায়ণে সহযোগিতার হাত সম্প্রসারিত করেন এবং ৪১ সংখ্যক দাবির ক্ষেত্রে ১২৪,৩৬,৫৯,০০০ টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন যার মধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৩১,০৯,১৫,০০০ টাকাও ধরা আছে।

## DEMAND No. 42

### Major Head : 2235—Social Security and Welfare (Social Welfare)

**Shri Bishwanath Chowdhuri :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.75,23,51,000 be granted for expenditure under Demand No.42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)".

(This is inclusive of a total sum of Rs.18,80,88,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Biswanath Chowdhury was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

সমাজের দুর্বলতম ও দরিদ্রতম বিশেষত, নারী, শিশু, প্রতিবন্ধী এবং অক্ষম ও অশক্তদের স্বার্থরক্ষা, কল্যাণ ও নিরাপত্তার দায়িত্ব ও পরিচালনার ভার এ রাজ্যের ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার ওপর ন্যস্ত আছে।

এই দপ্তরের অধীনে যে সমস্ত আবাস আছে সেগুলি পরিচালনার ক্ষেত্রে বা প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে যে সমস্ত অসুবিধার সম্মুখীন হতে হয় সেগুলি অপসারণের জন্য গঠিত হোম রিফর্মস কমিটির রিপোর্ট খুব শীঘ্রই পেশ করবেন বলে আশা করা যায় এবং এই কমিটির সুপারিশ অনুযায়ী যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে। সরকারের কল্যাণমূলক প্রকল্প সম্পর্কে সাধারণ মানুষকে সচেতন করার লক্ষ্যে বিশেষ ব্যবস্থা অবলম্বন করা হয়েছে এবং এ দপ্তরের বিভিন্ন জলকল্যাণমূলক প্রকল্প আরও সহজ ও সরল করার জন্য বিভিন্ন আবেদনপত্র সরলীকরণের কাজ সম্পূর্ণ হতে চলেছে। আশা করা যায়, শীঘ্রই নতুন সরলীকৃত আবেদনপত্র জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া যাবে।

**প্রতিবন্ধী কল্যাণ**

বিভিন্ন আবাসিক ও অনাবাসিক প্রকল্পের মাধ্যমে দৃষ্টিহীন, মূক ও বধির, অস্থিরসংক্রান্ত প্রতিবন্ধী এবং মানসিক প্রতিবন্ধী বা জড়বুদ্ধিসম্পন্ন ব্যক্তিদের কল্যাণ ও পুনর্বাসনের ব্যবস্থা এ বিভাগে আছে।

আবাসিক প্রকল্পে প্রতিবন্ধীদের ভরণ-পোষণ, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে কোচবিহারে ৫০-আসনবিশিষ্ট অন্ধ বিদ্যালয় এবং পশ্চিম দিনাজপুরের রায়গঞ্জে ১০০-আসনবিশিষ্ট মূক ও বধির বিদ্যালয় এই বিভাগের অধীনে আছে।

এছাড়া বেসরকারি প্রতিষ্ঠানের উদ্যোগেও সরকারি অর্থানুকূল্যে আরও অনেক আবাস গড়ে তোলা হয়েছে। চলতি আর্থিক বছর থেকে প্রতিবন্ধী কল্যাণে নিয়োজিত স্বেচ্ছাসেবী সংগঠনগুলিকে বিশেষভাবে আর্থিক অনুদান দেওয়ার লক্ষ্যে পৃথক সংস্থান রাখা হয়েছে যাতে

আরও বেশি সংখ্যক সংগঠনকে এ-কাজে আমরা সহযোগী হিসেবে পেতে পারি।

চলতি আর্থিক বছর থেকে এই বিভাগ নতুন একটি প্রকল্প গ্রহণ করেছে যেখানে—কোনও সুস্থ স্বাভাবিক ব্যক্তি কোনও প্রতিবন্ধীকে বিবাহ করলে তিনি 'প্রেরণাদায়ী পুরস্কার" হিসেবে এককালীন ৫,০০০ টাকা পাবেন।

অনাবাসিক প্রকল্পের বিভিন্ন কল্যাণমূলক প্রকল্পগুলি হল ঃ

(১) প্রতিবন্ধীদের কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও যন্ত্রাদি বিতরণ প্রকল্প ;

(২) অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্প—একে সাবালক প্রতিবন্ধীদের স্বাবলম্বী করার জন্য এককালীন ১,০০০ টাকা বা তার অংশ বিশেষ অনুমোদন করা হয়ে থাকে যাতে ক্ষুদ্র ব্যবসায়ের জিনিসপত্র বা যন্ত্রাদি কেনা যায় ;

(৩) দক্ষ প্রতিবন্ধী কর্মী ও স্বনিযুক্ত প্রতিবন্ধী কর্মী, তাদের নিয়োগকর্তা ও পুনর্বাসনকারিগণের জন্য রাজ্য পুরস্কারের ব্যবস্থা ;

(৪) জেলা পুনর্বাসন কেন্দ্র—এটি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সহযোগিতা প্রতি জেলায় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন। এখানে সব রকমের প্রতিবন্ধীর চিকিৎসা ও পুনর্বাসনের চেষ্টা করা হয় ;

(৫) প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য মাসিক বৃত্তি প্রকল্প—প্রচলিত নিয়মানুযায়ী কিছু শর্ত সাপেক্ষে নবম শ্রেণীর নিচে পাঠরত প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীর (মানসিক জড়বুদ্ধির ছাত্র-ছাত্রী ব্যতীত) পরবর্ণিত হারে বৃত্তি পেয়ে আসছে ঃ

পঞ্চম শ্রেণী পর্যন্ত মাসিক ২৫ টাকা হারে

এবং

ষষ্ঠ শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত মাসিক ৩০ টাকা হারে

কিন্তু চলতি আর্থিক বছর থেকে সকলেই একই হারে অর্থাৎ, মাসিক ৬০ টাকা হারে এই বৃত্তি পাবে ;

(৬) অক্ষম ভাতা প্রকল্প—এই প্রকল্পে অক্ষম ব্যক্তিদের মাসিক ৬০ টাকা হিসেবে ভাতা দেওয়া হত। কিন্তু ১৯৯০-র ১ জানুয়ারি থেকে এই ভাতার পরিমাণও ৬০ টাকা থেকে বাড়িয়ে ১০০ টাকা করা হয়েছে। বর্তমানে এই ভাতা প্রাপকের সংখ্যা ৪,০৭৭। চলতি আর্থিক বছর থেকে প্রাপকের সংখ্যা বাড়ানোর সিদ্ধান্তও গ্রহণ করা হয়েছে।

প্রতিবন্ধী ভাই-বোনদের সাহায্যার্থে এই বিভাগ দুটি উল্লেখযোগ্য কর্মসূচি রূপায়ণে সমর্থ হয়েছে। যার মধ্যে একটি হল রাজ্যের প্রতিবন্ধীদের একটি করে পরিচয়-পত্র প্রদান করা। আশা করা যাচ্ছে, চলতি আর্থিক বছরের মধ্যেই এটি তাদের হাতে পৌঁছে দেওয়া যাবে যাতে তারা এর সাহায্যে সরকারি স্তরে সমস্ত রকম সুযোগ-সুবিধা গ্রহণ করতে পারেন। আর অপরটি হল সরকারি বাসে ও ট্রামে প্রতিবন্ধীদের জন্য আসন সংরক্ষণের

ব্যবস্থা, যা ইতিমধ্যেই রূপায়িত হয়েছে।

কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ প্রতিবন্ধীদের জন্য যেসব সুযোগ-সুবিধা চালু করেছে তাদের মধ্যে সমন্বয় সাধন করা এবং চাকরির ক্ষেত্রে পদ সংরক্ষণ, ব্যাঙ্ক ঋণের সুবিধা ও অন্যান্য প্রকল্পের সুবিধা যাতে প্রতিবন্ধীদের কাছে পৌঁছায় সেদিকে লক্ষ্য রাখার উদ্দেশ্যে জেলাস্তরে গঠিত সমন্বয় কমিটি দায়িত্ব পালনে সচেষ্টা রয়েছে।

গ্রামাঞ্চলে প্রতিবন্ধীদের পুনর্বাসনের ব্যাপারে সচেতনতা সৃষ্টির জন্য এবং প্রতিবন্ধীদের চিকিৎসার সুযোগ-সুবিধা বাড়াতে কয়েকটি শিবিরের আয়োজন করা হয়। এসব শিবিরের মাধ্যমে প্রায় ২,১২৫ জন প্রতিবন্ধীকে নানাভাবে সাহায্য করা হয়েছে। এছাড়া বিভিন্ন জেলায় যেসব প্রতিবন্ধী শিবিরে যোগদান করেন, তাদের পরীক্ষার পর সুপারিশ অনুযায়ী কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও সহায়ক যন্ত্রাদি বিতরণের জন্য নিম্নলিখিত জেলাগুলিতে অনুসারী শিবিরের আয়োজন করা হল ঃ

মালদহ ..... ৩টি

মুর্শিদাবাদ ..... ২টি

বাঁকুড়া ..... ১টি

পুরুলিয়া ..... ১টি

জলপাইগুড়ি ..... ১টি

পশ্চিম দিনাজপুর ..... ৩টি

এসব শিবিরে মোট ২,৬০০ জন প্রতিবন্ধী উপকৃত হন।

**শিশু কল্যাণ**

অবহেলিত, অপরাধপ্রবণ বা অপরাধী শিশুদের সংশোধন, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে এই বিভাগ বিভিন্ন আবাস পরিচালনা করে। বালকদের জন্য ১০টি এবং বালিকাদের জন্য ৮টি এই রকম আবাস আছে। সারা ভারতে ১৯৮৭ সালের ২ অক্টোবর কেন্দ্রীয় আইন জুভেনাইল জাস্টিস অ্যাক্ট ১৯৮৬ প্রবর্তিত হওয়ার পর এই আইনের ধারা অনুসারে শিশু আবাস (জুভেনাইলে হোম), বিশেষ আবাস (স্পেশ্যাল হোম) প্রভৃতি আবাসের শ্রেণীবিন্যাস করা হয়েছে। পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাটে বর্তমানে ভাড়া বাড়িতে ২৫টি আসনবিশিষ্ট একটি নতুন শিশু আবাস খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এটি খুব শীঘ্রই উদ্বোধন করা যাবে বলে আশা করা যায়। এই জেলায় আরও একটি শিশু আবাস খোলার জন্য কিছু জমি অধিগ্রহণ করা হয়েছে।

অবহেলিত ও অপরাধী শিশু ও কিশোর-কিশোরীর শোষণের শিকার না হয়ে যাতে উপযুক্ত ন্যায় বিচারের সুযোগ পায় সেই উদ্দেশ্যে অবহেলিত শিশুদের জন্য উত্তর ২৪-পরগনা, কোচবিহার, মুর্শিদাবাদ এবং জলপাইগুড়ি—এই চারটি জেলায় চারটি 'জুভেনাইল বোর্ড' গঠন করা হয়েছে। যে-সব জেলায় এই বোর্ড এখনও গঠন করা যায় নি, সেই সব

জেলায় চালু বোর্ডই দায়িত্ব পালন করতে পারবে। অপরাধী শিশুদের জন্য জুভেনাইল কোর্ট গঠনের কাজও অব্যাহত আছে। এছাড়া শিশু ও কিশোর ন্যায়াধিকার আইনানুগ পরিকাঠামো আরও জোরদার করে তুলতে এবং অধিকতর কার্যকর করে গড়ে তোলার উদ্দেশ্যে আরও যে সব কর্মসূচি নেওয়া হয়েছে তার মধ্যে পরিবর্ণিত বিষয়গুলি বিশেষভাবে উল্লেখযোগ্য ঃ

(ক) কলকাতার বিধান নগরে ২২০টি আসনবিশিষ্ট একটি ভবন নির্মাণ করে সেখানে বালিকাদের জন্য 'জুভেনাইল হোম', 'অবজার্ভেশন হোম' এবং 'স্পেশ্যাল হোম' স্থাপন করা হচ্ছে :

(খ) উত্তর ২৪-পরগনার আড়িয়াদহের ধ্রুবাশ্রমকে সম্প্রসারিত করার কর্মসূচি নেওয়া হয়েছে। এই আশ্রমটি বালকদের ভরণ-পোষণ, শিক্ষা, প্রশিক্ষণ ইত্যাদির জন্য নির্দিষ্ট ;

(গ) কোচবিহার জেলায় বালিকাদের জন্য 'শহীদ বন্দনা স্মৃতি মহিলা আবাস'-এর সম্প্রসারণের উদ্যোগ নেওয়া হয়েছে ;

(ঘ) হাওড়া জেলার লিলুয়ায় এস এম এম হোমে বর্তমান ৫০টি মূক-বধির প্রতিবন্ধী বালিকার ভরণ-পোষণ শিক্ষা, প্রশিক্ষণ এবং পুনর্বাসনের জন্য উপযুক্ত হোমে স্থানান্তরনের উদ্দেশ্যে হুগলি জেলার চন্দননগরে একটি নতুন আবাস স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। একটি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের তত্ত্বাবধানে এই প্রকল্প রূপায়িত হবে ;

(ঙ) শিশু ও কিশোর ন্যায়বিচার আইন, ১৯৮৬ কার্যকর করার ক্ষেত্রে নিযুক্ত আধিকারিক এবং উচ্চ পর্যায়ের কর্মীদের প্রশিক্ষণ দানের উদ্দেশ্যে বিগত আর্থিক বছরে কয়েকটি প্রশিক্ষণ কর্মসূচি বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে রূপায়িত হয়েছে :

(চ) উত্তর ২৪-পরগনার বারাসতের কিশলয় আবাসে প্রশিক্ষণে উৎপাদন প্রকল্পে সিট মেটালের একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

কটেজ প্রকল্পের মাধ্যমে ৬-১৮ বছরের দুঃস্থ শিশুদের পূর্ণ বিকাশের সহায়ক হিসেবে আশ্রয়, খাদ্য, বস্ত্র, লেখাপড়া , চিকিৎসা, বৃত্তিমূলক শিক্ষা ও চরিত্র গঠনের সুযোগ দেওয়া হয়। আবাসিক পিছু এদেরও অনুদান ১২৫ টাকা থেকে বাড়িয়ে ২৪০ টাকা করা হয়েছে।

বিগত ১৯৮৯-র ১৩-১৪ ডিসেম্বর কলকাতার গোর্কি সদনে রাস্তার শিশুদের কল্যাণ ও পুনর্বাসনের উদ্দেশ্যে, ইউনিসেফ-এর সহযোগিতায় একটি কর্মশালার আয়োজন করা হয়। এই কর্মশালায় ভারতের বিভিন্ন রাজ্য ও পশ্চিমবঙ্গে এই ধরনের শিশুদের কল্যাণে নিয়োজিত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান, কলকাতা পুরসভা মহানাগরিক উন্নয়ন কর্তৃপক্ষ (সি এম ডি এ), ইউনিসেফ এবং সংশ্লিষ্ট অন্যান্য বিভাগের প্রতিনিধিগণ যোগদান করেন। এখানে আলোচনার মাধ্যমে এই সমস্যার সমাধানের কর্মসূচি নির্ধারণ করা হয়।

দুঃস্থ ও অবহেলিত শিশুদের সাংস্কৃতিক ও মানসিক বিকাশের জন্য গত আর্থিক বছরে শিশির মঞ্চে একটি সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হয় এবং এই অবকাশে শিশুদের

বর্তমান অবস্থা, সমস্যা ও তার প্রতিকারসম্বলিত একটি পুস্তিকা "শিশুসমাজঃ পশ্চিমবঙ্গ ১৯৮৯" প্রকাশ করা হয় UNICEF-এর সহযোগিতায়।

**সুসংহত শিশু বিকাশ প্রকল্প**

এই বিভাগের উল্লেখযোগ্য কর্মসূচির মধ্যে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের গুরুত্ব অপরিসীম। এই প্রকল্পে ৬ মাস থেক ৬ বছর বয়স পর্যন্ত শিশুদের পরিপূরক পুষ্টি, স্বাস্থ্যের যত্ন এবং বিধিমুক্ত প্রাক বিদ্যালয় শিক্ষাক্রমের মাধ্যমে দৈহিক ও মানসিক বুনিয়াদ তৈরি করতে সাহায্য করা হয়। এই কর্মসূচির মাধ্যমে আসন্নপ্রসবা ও প্রসূতি মায়েদেরও স্বাস্থ্যরক্ষা ও পরিপুষ্টির বন্দোবস্ত করা হয়। লক্ষ্য হল—শিশুমৃত্যুর হার বৃদ্ধি রোধ করা, নির্জীবতা ও অপুষ্টিজনিত অবস্থা থেকে শিশুকে রক্ষা করা।

১৯৮৯-৯০ সাল পর্যন্ত এ রাজ্যে ১২৯টি এরূপ প্রকল্প চালু আছে। আরও ১৪টি প্রকল্প ১৯৯০-৯১ সালের মধ্যে চালু হবে আশা করা যায়। কেন্দ্রীয় সরকার নতুন ৩৬টি প্রকল্প গত আর্থিক বছরে অনুমোদন করেছেন। এগুলি ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ সালে পুরোপুরি চালু করা সম্ভব হবে।

এই প্রকল্পের মাধ্যমে এই রাজ্যে বিশেষত মহিলাদের কর্মসংস্থানের এক বিরাট সুযোগ সৃষ্টি হয়েছে। ৩৫ হাজারের বেশি কর্মী এই প্রকল্পে নিযুক্ত আছেন বিভিন্ন স্তরে। বর্তমানে চালু ১২৯টি প্রকল্পের পরিপূরক পুষ্টিকর খাদ্য বর্তমানে কেয়ার সরবরাহ করে থাকে। বর্তমানে ১০ লক্ষ ২৫ হাজার শিশু ও নারী এই প্রকল্পে উপকৃত হচ্ছেন। চলতি আর্থিক বছরে ১৪টি প্রকল্প চালু হলে কমবেশি ১৮ হাজার অতিরিক্ত কর্মী নিযুক্ত হতে পারবেন এবং উপকৃতের সংখ্যা ১৭ লক্ষে পৌঁছবে। যে সমস্ত অঙ্গনওয়াড়ি কর্মী দশ বছর কাজ করেছেন। তারা ইচ্ছা করলে পরীক্ষার মাধ্যমে সুপারভাইজার পদে নিযুক্ত হতে পারেন।

বর্তমানে এ রাজ্যে ৬৪৬টি সুলভ শৌচাগার অঙ্গনওয়াড়ি কেন্দ্রে নির্মাণ করা হয়েছে। আরও ২০০টি অঙ্গনওয়াড়ি কেন্দ্রে সুলভ শৌচাগার নির্মাণের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**নারী কল্যাণ**

নারী সমাজের বর্তমান অবর্ণনীয় অবস্থায় উন্নতি সাধনে আমাদের সীমিত অর্থনৈতিক সামর্থ্য সত্ত্বেও বিভিন্ন কল্যাণমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই সব প্রকল্প সরকারি সংস্থা ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে রূপায়িত হচ্ছে।

নয়টি সরকারি আবাসে দুঃস্থ মহিলা ও বালিকাদের গ্রহণ ও রক্ষণাবেক্ষণ করা হয়। অনাবাসিক প্রকল্পে দুঃস্থ নারীদের প্রশিক্ষণ দিয়ে উপার্জনক্ষম করে তোলার প্রচেষ্টা চলছে। এরকম দরজি ও সীবন শিক্ষা প্রকল্পে নির্বাচিত শিক্ষার্থীরা প্রশিক্ষণ পেয়ে থাকেন এবং মাসিক ৫০ টাকা হারে বৃত্তি পেয়ে থাকেন। বর্তমানে এই রাজ্যে এরূপ শিক্ষাকেন্দ্রের সংখ্যা ৭৬টি। চলতি আর্থিক বছর থেকে অষ্টম পরিকল্পনার অধীন ১০টি কেন্দ্র খোলা হবে এবং প্রতি বছরে ২টি করে এরূপ কেন্দ্র খোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এছাড়া কেন্দ্রীয় প্রকল্পে বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণের মাধ্যমেও মহিলাদের অর্থোপার্জনক্ষম করার চেষ্টা করা হচ্ছে। এই প্রকল্পে অনুমোদিত ব্যয়ের দশ শতাংশ স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং অবশিষ্ট ব্যয়ভার

কেন্দ্র ও রাজ্য সরকার সমহারে বহন করেন।

প্রশিক্ষণ শেষে শিক্ষার্থীদের বিভিন্ন কাজে নিয়োগ করার চেষ্টা করা হচ্ছে। তাছাড়াও প্রতি শিক্ষার্থীনীকে শিক্ষান্তে ৫০০ টাকার এককালীন অনুদান দেওয়া হয় যাতে তারা প্রাপ্ত প্রশিক্ষণকে যথাযথভাবে কাজে লাগিয়ে স্বনির্ভর হতে পারেন।

নিরপরাধ বিপন্ন মহিলা ও বালিকাদের আদালতের নির্দেশানুযায়ী আশ্রয়দানের জন্য নদীয়া, বর্ধমান ও মালদহ জেলায় তিনটি আশ্রয়কেন্দ্র আছে।

মাধ্যমিক পাশ বা তদূর্ধ শিক্ষাপ্রাপ্ত আবাসিক মহিলাদের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ধাত্রীবিদ্যায় প্রশিক্ষণ ও চাকরির জন্য ১০ শতাংশ স্থান সংরক্ষিত করা আছে এবং সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অধীন অঙ্গনওয়াড়ি কর্মীপদে আবাসিক মহিলাদের নিয়োগের জন্য ৫ শতাংশ পদ সংরক্ষিত আছে।

সমাজ কল্যাণ বিভাগের অধীনে মহিলা আবাসের দুঃস্থ ও অনাথ আবাসিকদের সুষ্ঠু বিবাহের মাধ্যমে পুনর্বাসনেরও ব্যবস্থা আছে। এই বিবাহ অনুষ্ঠানের জন্য কল্যাণ দপ্তর বিবাহ পিছু ১,০০০ টাকা পর্যন্ত ব্যয় করে থাকে।

কর্মরতা মহিলাদের বাসস্থানের তীব্র সমস্যার কথা মনে রেখে প্রতি জেলায় অন্তত একটি করে কর্মরতা মহিলা স্থাপনের পরিকল্পনা আগেই গ্রহণ করা হয়েছে এবং এর কাজও দ্রুত গতিতে এগিয়ে চলেছে। এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ এবং রাজ্য সরকার প্রয়োজনবোধে ২৫ শতাংশ ব্যয়ভার বহন করেন। জমি কেনার জন্যও পঞ্চাশ শতাংশ কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়। এ পর্যন্ত এ রাজ্যে ৮টি এরকম আবাস নির্মাণ করা গেছে এবং বেশ কিছু নতুন আবাস নির্মাণের প্রস্তাব কেন্দ্র ও রাজ্যস্তরে বিবেচনাধীন আছে। সরকারি আর্থিক সহায়তায় বর্তমানে এ রাজ্যে ৪টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান অবহেলিত মহিলাদের জন্য 'স্বল্পস্থায়ী আবাস' পরিচালনা করছেন।

পণপ্রথা নিরোধ আইন, ১৯৬১ ও তার সংশোধিত আইন, ১৯৮৬ অনুসারে সারা রাজ্যে পণ-নিরোধক আধিকারিক নিয়োগ করা হয়েছে। উক্ত আইনানুসারে সুষ্ঠুভাবে কর্তব্য সম্পাদনের জন্য এই সব আধিকারিককে পরামর্শদান ও সহায়তায় জন্য ইতিমধ্যে ৯টি জেলায় পরামর্শদাতা পর্ষদ গঠন করা হয়েছে এবং বাকি জেলাগুলিতে এরকম পর্ষদ শীঘ্রই গঠন করা হবে বলে আশা করা যায়।

স্বীকৃত মহিলা স্বেচ্ছাসেবী সংস্থা ও পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদকে সংস্থা পিছু দুজন করে নাম পাঠাতে বলা হয়েছে। তাদের অভিজ্ঞানপত্র দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে যাতে তারা যৌতুক বা পণ প্রতিরোধ আইন বলবৎ করার ব্যাপারে পুলিশ ও অন্যান্য সংশ্লিষ্ট সংস্থা বা ব্যক্তিকে কার্যকর সহযোগিতা দিতে পারেন।

নিঃসহায় উপার্জনহীন বিধবাদের জন্য মাসিক ভাতা ৬০ টাকা থেকে বাড়িয়ে ১ জানুয়ারি, ১৯৯০ থেকে ১০০ টাকা করা হয়েছে। বর্তমানে এই ভাতা প্রাপকের সংখ্যা ৭,৭৬০ জন। এই ভাতা প্রাপকের সংখ্যাও চলতি আর্থিক বছর থেকে বাড়ানোর সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

পণপ্রথার বিরুদ্ধে জনমত গঠনের জন্য গত আর্থিক বছরে দুটি কর্মশালা—একটি

কলকাতায় ও অপরটি শিলিগুড়িতে করা হয়েছে এবং জেলায় জেলায় এরকম আরও কর্মশালা সংগঠিত হয়েছে।

সমাজের দুর্বলতর অংশের মহিলাদের উপযুক্ত কর্মসংস্থান এবং অন্যান্য অর্থনৈতিক সুবিধাদি প্রদানের সহায়তার্থে জন্য 'মহিলা উন্নয়ন নিগম' স্থাপনের কাজ সম্পন্ন করা সম্ভব হবে বলে আশা করা যায়।

**ধোঁয়াহীন উন্নত চুলা প্রকল্প**

এছাড়াও এই বিভাগ রাজ্যের গ্রামাঞ্চলে ধোঁয়াহীন উন্নত চুলা প্রকল্প রূপায়িত করে চলেছে। ১৯৮৯ সালের নভেম্বর মাস পর্যন্ত ২,০৫,৬৪৬টি চুলা নির্মাণ করা হয়েছে। আশা করা যায়, ১৯৯০-৯১ সালের শেষে আরও অন্তত ৫০ হাজার এরকম চুলা নির্মাণ করা সম্ভব হবে।

**চক্রচর কল্যাণ**

বর্তমানে চক্রচর নিয়ামকের অধীনে ৯টি ভবঘুরে আবাস পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে আছে। এই সব আবাসে ২,৪০০ জন ভবঘুরে রাখার ব্যবস্থা আছে। বেঙ্গল ভ্যাগরেন্সি অ্যাক্ট ১৯৪৩ অনুসারে ভিক্ষাবৃত্তি অবলম্বনকারী ব্যক্তিকে (স্ত্রী/পুরুষ) ডাক্তারি পরীক্ষা ও মনস্তাত্ত্বিক বিচারবিশ্লেষণ করে বিভিন্ন আবাসে পাঠানো হয়।

কলকাতার বেলেঘাটায় যেখানে লেপার ভ্যাগরান্টস হোম রয়েছে সেই বাড়িটি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হতে চলেছে।

ভবঘুরে আবাসগুলিতে আবাসিকদের ভরণ-পোষণ ও চিকিৎসা দানের সবরকম ব্যবস্থা আছে। তাদের নানারকম বৃত্তিমূলক প্রশিক্ষণও দেওয়া হয়। যেমন, মুরগি পালন, দিয়াশলাই তৈরি, সেলাই, বেতের কাজ, নারকেল ছোবড়ার কাজ, বই বাঁধাই, কাঠের কাজ, লোহার কাজ, জুতো তৈরি ও চামড়ার কাজ শেখানো হয় যাতে তারা এখান থেকে ছাড়া পাওয়ার পর স্বনির্ভর হয়ে জীবিকা নির্বাহ করতে পারেন।

এছাড়া শহর ও শিল্পাঞ্চলে অবস্থিত ৮ থেকে ১৪ বছরের বস্তিবাসী বালক-বালিকাদের ভবঘুরেমি ও ভিক্ষাবৃত্তি থেকে নিবৃত্ত করার জন্য শিশু ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদ ও নিয়ন্ত্রণ প্রকল্প চালু আছে। এই প্রকল্পের অধীনে মোট ছয়টি ইউনিট অফিস আছে। এখানে এই সব বালক-বালিকার প্রাথমিক লেখাপড়া এবং সেই সঙ্গে বিভিন্ন বৃত্তিমূলক কারিগরি শিক্ষাদানের ব্যবস্থা আছে যাতে তারা ভবিষ্যতে স্বাবলম্বী হয়ে উঠতে পারে। এদের প্রতিদিন মাথাপিছু ৫০ পয়সা হারে ভাতা দেওয়া হয়। গত আর্থিক বছর থেকে এদের দুপুরে খাবার দেওয়া চালু হয়েছে। এদের যারা দেখাশোনা করেন সেই সব কেস ওয়ার্কারদের মাসিক ২৫০ টাকা হারে ভাতা দেবার ব্যবস্থাও আছে।

**বৃদ্ধ ও অশক্ত কল্যাণ**

বৃদ্ধ ও সহায় সম্বলহীন স্বাধীনতা সংগ্রামীদের জন্য দক্ষিণ গড়িয়ায় ৬০-আসনবিশিষ্ট একটি সরকারি আবাস আছে। ঐ একই স্থানে সহায় সম্বলহীন বৃদ্ধাদের জন্যও ২৫টি

আসনবিশিষ্ট একটি সরকারি আবাস গড়ে তোলা হয়েছে। এই দুই আবাসের ব্যয়ভার রাজ্য সরকার এককভাবে বহন করেন।

এছাড়া নিঃসহায় উপার্জনহীন বৃদ্ধ/বৃদ্ধাদের জন্য মাসিক বার্ধক্য ভাতা গত ১ জানুয়ারি (১৯৯০) থেকে ৬০ টাকা বাড়িয়ে ১০০ টাকা করা হয়েছে। এ পর্যন্ত এ ধরনের প্রাপকের সংখ্যা ৩০,৬৭৫ জন। চলতি আর্থিক বছর থেকে এই ভাতা প্রাপকের সংখ্যাও বাড়ানোর সিদ্ধান্ত হয়েছে।

**পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ**

এই বিভাগের আর্থিক সহায়তায় উক্ত পর্ষদ দুঃস্থ নারী ও শিশুদের কল্যাণমূলক কাজ করে থাকে। এই প্রকল্পগুলির মধ্যে পরিবার ও শিশু কল্যাণ প্রকল্প, সীমান্ত প্রকল্প, বালওয়াড়ি ও ক্রেশ প্রকল্প উল্লেখযোগ্য।

**ড্রাগ বিরোধী প্রকল্প**

ড্রাগের নেশা সর্বনাশা। ড্রাগ আমাদের সম্ভাবনাময় যুব সমাজকে সম্পূর্ণ পঙ্গু করে দিতে চলেছে। সুখী সুন্দর জীবনকে করে তুলেছে বিভীষিকাময়। এর কবল থেকে সমাজকে মুক্ত করার লক্ষ্যে সরকারি ও বেসরকারি প্রচেষ্টায় ড্রাগ বিরোধী প্রচারকার্য, পোস্টার, স্লাইড, নাটক, মূকাভিনয়, আলোচনাসভা, পুতুল নাচ ইত্যাদির মাধ্যমে অব্যাহত আছে। শিবির করে ছাত্র ও যুব সমাজকে এর কুফল সম্পর্কে অবহিত করার প্রয়াসও চলছে।

এ পর্যন্ত এই রাজ্যে কেন্দ্রের সহযোগিতায় ৬টি পরামর্শদানের কেন্দ্র এবং ৩টি ড্রাগ আসক্তি বিমোচন কেন্দ্র স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে চালু আছে। রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে ড্রাগে আসক্ত ব্যক্তিদের চিকিৎসার জন্য বিভিন্ন হাসপাতালে ৫৬টি শয্যা সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

**কল্যাণ কুটির**

সমাজের দুর্বলতর অংশের দিঘার সমুদ্রতটে স্বল্প খরচায় অবসর বিনোদনের সুযোগ করে দেওয়ায় লক্ষ্যে এই বিভাগের অধীনে দিঘায় ৬টি ইউনিটবিশিষ্ট ৩টি কটেজ বা কুটির স্থাপন করা হয়েছে। জনগণের মধ্য থেকে এ ব্যাপারে আশাতীত সাড়া পাওয়া গেছে। অদূর ভবিষ্যতে এখানে আরও একটি ডর্মিটরি নির্মাণের পরিকল্পনা করা হয়েছে।

**ব্যক্তিগত দুর্ঘটনা বিমা সামাজিক নিরাপত্তা প্রকল্প**

দুর্ঘটনায় নিহত ব্যক্তির পরিবারকে এই প্রকল্প অনুযায়ী ভারতীয় সাধারণ বিমা নিগমের মাধ্যমে ৩,০০০ টাকা অনুদান মঞ্জুর করা হয়। এক্ষেত্রে নিহত ব্যক্তির পারিবারিক বার্ষিক আয় ৭,২০০ টাকার মধ্যে হতে হবে। এই বিমার জন্য উপকৃত পরিবারকে কোনও প্রিমিয়াম বা কিস্তি দিতে হয় না। ১৯৮৯-র আগস্ট পর্যন্ত ৩,৩০৩টি পরিবারকে এই প্রকল্পের আওতায় আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

সমাজ কল্যাণমূলক কাজকর্মের ক্ষেত্রে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলির অংশগ্রহণকে রাজ্য সরকার সব সময়েই উৎসাহ দিয়ে থাকেন। তাই প্রতি বৎসরের মতো এ বছরও আমরা বেশ

কিছু স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে আর্থিক সাহায্য দিয়েছি এবং ভবিষ্যতেও এ সাহায্য দান অব্যাহত থাকবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের প্রতি আমার আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি। পঞ্চায়েত, পৌরসভা, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং যেসব গণসংগঠন সরকারের মাধ্যমে বিভিন্ন সমাজ কল্যাণমূলক প্রকল্প রূপায়ণে সাহায্য করেছেন, কৃতজ্ঞতা জানাই তাদেরও। আমি বিশ্বাস করি, ভবিষ্যতেও সদস্যগণ অনুরূপ সাহায্য-সহযোগিতা করবেন, এই বলে শেষ করছি এবং পুনরায় মাননীয় সদস্যদের ৪২ নং ও ৪৩ নং দাবির অন্তর্গত সম্পূর্ণ ব্যয়-বরাদ্দ অনুমোদন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 43

### Major Head : 2236—Nutrition

**Shri Bishwanath Chowdhuri :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.5,98,26,000 be granted for expenditure under Demand No.43, Major Head : "2236—Nutrition".

(This is inclusive of a total sum of Rs.1,49,56,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 42]

## DEMAND No. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

**Smt. Chhaya Bera :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs.15,50,00,000 be granted for expenditure under Demand No.44, Major Head : "2245—Relief on account of Natural Calamities".

(This is inclusive of a total sum of Rs.5,50,00,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Smt. Chhaya Bera was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

২। এই প্রসঙ্গে সভার অবগতির জন্য জানাচ্ছি যে, এতদিন দুর্যোগজনিত ত্রাণ বাবদ ব্যয়-নির্বাহের জন্য যে প্রান্তিক সীমা নির্ধারণের রীতি প্রচলিত ছিল, ১৯৯০-৯১ আর্থিক বৎসর থেকে সেই রীতির পরিবর্তন করা হচ্ছে। নবম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে "দুর্যোগজনিত ত্রাণ তহবিল" খোলার ব্যবস্থা করা হচ্ছে। উক্ত ত্রাণ তহবিলের জন্য নির্দিষ্ট বার্ষিক বরাদ্দের ২৫% রাজ্য কর্তৃক দেয়। প্রস্তাবিত মঞ্জুরির মধ্যে উক্ত তহবিলে প্রদানের জন্য দশ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও দপ্তরের কাজের মান বিচার করার একটা নিরিখ হল ঐ দপ্তর বাজেট-বরাদ্দ কতটা ব্যয় করতে পারল এবং পরবর্তী বছরে বাজেট-বরাদ্দ

কতটা বর্ধিত করতে পারল। কিন্তু আমি এমন একটা খাতে ব্যয় মঞ্জুরি প্রস্তাব এনেছি যে খাতে বাজেট-বরাদ্দ যত কম করার প্রয়োজন তা করতে পারলে শুধু আমিই নই সব বিধায়কই খুশি হতে পারতেন, কারণ তা রাজ্যের পক্ষে মঙ্গলদায়ক হত। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় দুঃখের সঙ্গে বলতে হয় স্বাধীনতার ৪৩ বছর পরও আমরা এই খাতে ব্যয়ের পরিমাণ কমাতে পারছি না বরং আর্থিক সীমাবদ্ধতার জন্য একান্ত প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণও অনেক সময় দুরুহ হয়ে পড়ে। সারা দেশের আর্থ-সামাজিক পরিকাঠামোর মধ্যে মানুষের আর্থিক বৈষম্য সম্পূর্ণরূপে দূর করা অনতিদূর ভবিষ্যতে সম্ভবপর নয়। সারা ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবঙ্গেরও এক বিরাট জনসমষ্টি এখনও দারিদ্র্য সীমার নিচে অবস্থান করছেন। নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপণ্যের মূল্য সাধারণ দরিদ্র শ্রেণীর মানুষের ধরা-ছোঁয়ার বাইরে চলে যাচ্ছে। ফলে বেঁচে থাকার জন্য ন্যূনতম প্রয়োজনীয় ভোগ্যপণ্য আহরণ করতেই তাদের হিমসিম খেতে হচ্ছে। আবার খরা, বন্যা, ঘূর্ণীঝড়, সামুদ্রিক জলোচ্ছ্বাস প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয় মানুষের দারিদ্রকে আরও বাড়িয়ে তুলছে। এই প্রাকৃতিক বিপর্যয় পশ্চিমবঙ্গের অধিবাসীদের নিত্য সঙ্গী। বিভিন্ন প্রাকৃতিক বিপর্যয় পশ্চিমবঙ্গবাসীর বিশেষত আর্থিক দিক দিয়ে দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষের দুর্দশাকে তীব্র থেকে তীব্রতর করে তোলে। তাই প্রাকৃতিক রুদ্ররোষক্লিষ্ট অসহায় মানুষকে বাঁচাবার জন্যে ব্যাপক আকারে ত্রাণ ব্যবস্থা গ্রহণ করা সরকারের নৈতিক ও মানবিক কর্তব্য বলে মনে করি। সেই কর্তব্য পালনে সরকার যথাসাধ্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভৌগোলিক অবস্থান পশ্চিমবঙ্গকে প্রকৃতির তান্ডব নৃত্যের প্রকৃত ক্ষেত্র হিসাবে গড়ে তুলেছে। এই রাজ্য গঙ্গা নদীর নিম্ন অববাহিকায় অবস্থিত হওয়ার ফলে এখানে প্রতি বছরই বন্যা লেগে থাকে। পলি আকীর্ণ হওয়ায় গঙ্গা নদী আর তার শাখা ও উপনদীগুলির জলবহন ক্ষমতা নষ্ট হয়ে গেছে। তাই বৃষ্টির জলরাশি এইসব মজে যাওয়া নদীদ্বারা নিকাশিত হতে পারে না। যার ফলে সৃষ্টি হয় বন্যার। কোনও কোনও বছর পশ্চিমবাংলায় অতিবৃষ্টি না হলেও উত্তর ভারতের গাঙ্গেয় অববাহিকায় ও অব-হিমালয় অঞ্চলে প্রচুর বৃষ্টিপাতের ফলে গাঙ্গেয় নিম্ন অববাহিকায় বন্যার সৃষ্টি হয়। আবার পশ্চিমবঙ্গ, সাগর সান্নিধ্য ও ক্রান্তিয় অঞ্চলে অবস্থিত হওয়ায় প্রায়ই এই রাজ্যকে নিম্নচাপের দরুন ঘূর্ণীঝড় এবং সামুদ্রিক জলোচ্ছ্বাসের সম্মুখীন হতে হয়। অন্যদিকে যথাসময়ে বৃষ্টিপাত না হওয়ায় খরাজনিত পরিস্থিতিরও উদ্ভব হয়। আবার উত্তরের পার্বত্য অঞ্চলে পাহাড়ের ধস নামার ফলে এবং সমতলে নদীর ভাঙনের ফলেও ব্যাপক ক্ষতি সাধিত হয়।

৫। কেবল প্রাকৃতিক কারণেই নয়, দামোদর কংসাবতী প্রভৃতি সেচ ও জলবিদ্যুৎ প্রকল্পের জলাধার জল ছাড়াও যে এ রাজ্যের বেশ কয়েকটি জেলার মানুষের দুর্দশার কারণ তা উল্লেখ করা প্রয়োজন। একে প্রয়োজনের তুলনায় জলাধারের অভাব অপরদিকে পলি জমায় জলাধারগুলির ধারণ-ক্ষমতা এবং সংযুক্ত নদী বা খালের বহন-ক্ষমতা কমে যাওয়ার ফলে স্বাভাবিকের চেয়ে সামান্য কিছু বেশি বৃষ্টিপাত হলেই এই জলাধারগুলি জল ছাড়তে বাধ্য হয়, ফলে সংশ্লিষ্ট অঞ্চলে মনুষ্যসৃষ্ট কৃত্রিম বন্যার সৃষ্টি হয়।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রকৃতির বিচিত্র লীলাক্ষেত্র হল এই পশ্চিমবঙ্গ। ১৯৮৯-৯০ এই আর্থিক বছরেই একদিকে স্বল্প বৃষ্টিপাতের জন্য আমরা বন্যার সম্মুখীন হই নি

ঠিকই কিন্তু প্রাকৃতিক দুর্যোগের হাত থেকে রক্ষাও পাই নি। বৎসরের প্রথম দিকে বৃষ্টিপাত না হওয়ার জন্য জলকষ্টজনিত দুর্ভোগ—আবার পরবর্তী সময়ে সেচ-জলাধার থেকে ছাড়া জলে কয়েকটি জেলা প্লাবিত হয়, অন্যদিকে কয়েকটি জেলা বিধ্বংসী ঘূর্ণীঝড়ের কবলে পড়ে।

১৯৮৮-র শেষ ভাগ থেকে পশ্চিমবাংলায় সময়োপযোগী বৃষ্টিপাত না হওয়ার জন্য পশ্চিমবাংলার প্রায় সবকটি জেলায় জলাভাব দেখা যায়, খরাজনিত পরিস্থিতির উদ্ভব হয়। বৃষ্টির অভাবে নদী-নালা পুকুর খাল প্রভৃতি সাধারণ জলের উৎসগুলি একদিকে যেমন শুকিয়ে যায় অপরদিকে ভূ-গর্ভস্থ জলতল স্বাভাবিকের চেয়ে অনেকে নেমে যাওয়ায় বেশ কিছু নলকূপ ও কূপ অকেজো হয়ে পানীয় জলের অভাব সৃষ্টি করে। এছাড়া পর্যাপ্ত জলের অভাবে রবিশস্য ও অন্যান্য ফসলেরও বেশ ক্ষতি হয়।

এই পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য সরকার জরুরি ভিত্তিতে যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করায় ব্যাপক ক্ষয়ক্ষতির হাত থেকে যেমন ফসল রক্ষা করা গেছে তেমনি পানীয় জলের সংকটকেও কাটিয়ে ওঠা গেছে।

৭। যখন জলকষ্টজনিত পরিস্থিতির মোকাবিলা করা হচ্ছে ঠিক তখনই এই রাজ্যকে সম্মুখীন হতে হল প্রলয়ঙ্কর ঘূর্ণীঝড়ের। ২৬শে ও ২৭শে মে ঝড়ের তান্ডবলীলায় এই রাজ্যের ১৪টি জেলায় ব্যাপক ক্ষতি সাধিত হয়। তার মধ্যে মেদিনীপুর হুগলি, বীরভূম, মালদা, কুচবিহার ও পশ্চিমদিনাজপুর জেলায় ক্ষয়ক্ষতি হয় সর্বাধিক। এই ঘূর্ণীঝড় ঘন্টায় প্রায় ১৫০ কিমি বেগে এই রাজ্যে প্রবাহিত হয়। জেলা থেকে প্রাপ্ত প্রতিবেদনের ভিত্তিতে দেখা যায় এই ঘূর্ণীঝড়ে ৪৭ জন প্রাণ হারান, তার মধ্যে মেদিনীপুরেই ৩৭ জন। সারা রাজ্যের ১৫৪টি ব্লক ও ৫টি মহকুমার ১৭,৯৯১টি গ্রাম, ১৮টি মিউনিসিপ্যালিটি ও ১০৩টি মিউনিসিপ্যাল ওয়ার্ড আর ১৫টি চা-বাগান, সব মিলিয়ে ২৩,০৫২ বর্গ কিমি অঞ্চল এই ঝড়ে ক্ষতিগ্রস্ত হয়েছিল। সম্পূর্ণরূপে ৬৬,৪৪০টি এবং আংশিকভাবে ২,৪৮,২৬৬টি বাড়ি বিনষ্ট হয়। মেদিনীপুর ও হুগলিতে ৬৫টি অস্থায়ী ত্রাণ শিবির খোলা হয়েছিল। যুদ্ধকালীন তৎপরতায় এই ঘূর্ণীঝড়জনিত অবস্থার মোকাবিলা করা হয়। ত্রাণ কার্য পরিচালনার জন্যে সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষকে মোট ২২৪.৩৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে এবং এ ছাড়াও ত্রিপল, জামা-কাপড় ইত্যাদি প্রয়োজনীয় ত্রাণসামগ্রী দেওয়া হয়েছে।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে এই রাজ্যে যদিও অন্যান্য বৎসরের ন্যায় বন্যায় ক্ষয়ক্ষতি হয় নি তথাপি অতিবৃষ্টি, নদী প্রকল্পের জলাধার থেকে ছাড়া জল এবং উত্তর ভারতে প্রবল বৃষ্টিপাতের ফলস্বরূপ পশ্চিমবাংলার কয়েকটি জেলায় জলপ্লাবনের সৃষ্টি হয়ে জনজীবন বিপর্যস্ত করে তোলে। মহানন্দা, তিস্তা, তোরসা প্রভৃতি নদীগুলির জলগ্রহ অঞ্চলে প্রবল বৃষ্টিপাত হওয়ায় উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় বন্যা হয়। ছোটনাগপুর অঞ্চলে অতিবৃষ্টির ফলে দামোদর, ময়ূরাক্ষী ও কংসাবতী প্রকল্প থেকে ছাড়া জলে হাওড়া, হুগলি, মেদিনীপুর, বর্ধমান ও বীরভূমের কিছু কিছু অংশ প্লাবিত হয়। গঙ্গার জলোচ্ছ্বাসের ফলেও মুর্শিদাবাদ ও নদীয়ার গাঙ্গেয় অঞ্চল প্লাবিত হয়। পূর্বেই বলা হয়েছে ১৯৮৯-৯০-এর বন্যায় ব্যাপক ক্ষয়ক্ষতি হয় নি। তথাপি উপরোক্ত বন্যাপ্লাবিত অঞ্চলে বন্যাত্রাণের জন্য সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষকে মোট ৫৭.৭৮ লক্ষ টাকার অর্থসহ অন্যান্য প্রয়োজনীয়

ত্রাণসামগ্রী দেওয়া হয়

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশেষ দ্রুততা ও তৎপরতার সঙ্গে ১৯৮৯-৯০ বর্ষে উদ্ভূত প্রাকৃতিক দুর্যোগের মোকাবিলা করা হয়েছে। বিভিন্ন জেলায় প্রাকৃতিক দুর্যোগের পরিস্থিতি ও ক্ষয়ক্ষতির খবরাখবর প্রতি মুহূর্তে সংগ্রহের জন্য এবং তদানুযায়ী যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য প্রতিটি জেলার সঙ্গে মহাকরণের যোগাযোগের নিমিত্ত কন্ট্রোল রুম খোলা হয়। তাছাড়া দুর্যোগকবলিত জেলায়, জেলাস্তরে ও ব্লকস্তরেও অনুরূপ কন্ট্রোল রুম খোলা হয়েছিল।

১০। দুর্যোগজনিত ত্রাণ কাজের বাইরেও সাধারণের সেবার জন্য আরও অনেক কাজ ত্রাণ শাখা থেকে করা হয়। দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ত্রাণ দেওয়ার ব্যবস্থা এই শাখা থেকে করা হয়ে থাকে। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে প্রায় ২,৩৩,০০০ টাকার ত্রাণ আবন্টন দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের জন্য জেলা কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে।

১১। ১৯৮৮-র ১লা মে থেকে কেন্দ্রীয় সরকারের আর্থিক আনুকূল্যে এবং পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ শাখার তত্ত্বাবধানে এ রাজ্যে গ্রামাঞ্চলে কুটির বিমা প্রকল্প রূপায়িত হয়েছে। দুঃস্থ মানুষদের কুটির আগুনে ভস্মীভূত হলে সরকারি গৃহনির্মাণ অনুদানের পরিবর্তে ন্যাশনাল ইনসিওরেন্স কোম্পানির কাছ থেকে ক্ষতিপূরণ বাবদ অর্থ পাওয়া যায়। ক্ষতিগ্রস্ত মানুষ এই প্রকল্পের দ্বারা বিশেষভাবে উপকৃত হচ্ছেন।

১২। ইতিমধ্যে ১১টি বন্যাপ্রবণ জেলায় ইউরোপীয় ইকনমিক কমিউনিটি এবং আমাদের সরকারের যৌথ অর্থ সহায়তায় ৮৫টি বন্যাশ্রয় তৈরির কাজ শেষ হয়েছে। বন্যাজনিত দুর্যোগের সময়ে অসহায় মানুষদের সাময়িকভাবে আশ্রয় দেবার ব্যবস্থা এখানে আছে। এই বন্যাশ্রয়গুলি বন্যাকবলিত অঞ্চলের অধিবাসীদের কাছে এক ভরসাস্থল হিসেবে পরিগণিত হচ্ছে।

১৩। জলপাইগুড়ি ও কুচবিহারের পাঁচটি শরণার্থী শিবিরে ১৯৭৯-৮০ এবং ৮৩ সালে আসাম থেকে আগত যে-সব শরণার্থী আছেন তাদের ভরণপোষণের দায়িত্ব এই ত্রাণ শাখা এখনও বহন করে চলেছে। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষকে এ বাবদ ৫১.৭৮ লক্ষ টাকা আবন্টন দেওয়া হয়েছে। এ পর্যন্ত রাজ্য সরকার আসামের শরণার্থীদের জন্য মোট ৬ কোটি ৮৪ লক্ষ টাকা খরচ করেছেন। কেন্দ্রীয় সরকার সেক্ষেত্রে মাত্র ২৭,১৯২ লক্ষ টাকা অনুদান হিসেবে এবং ১১৩,৪৫ লক্ষ টাকা ঋণ হিসেবে রাজ্য সরকারকে দিয়েছে। অথচ এই শরণার্থীদের জন্য সমস্ত ব্যয় কেন্দ্রীয় তহবিল থেকেই হওয়া বাঞ্ছনীয়। কেন্দ্রীয় সরকার যাতে ব্যয়ের সমস্ত অর্থ রাজ্য সরকারকে দেন এবং শরণার্থীরা যাতে আসামে ফিরে যেতে পারেন সেই প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

১৪। প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ ব্যবস্থার মতো দাঙ্গায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে খয়রাতি সাহায্য, পোষাক ইত্যাদি বিশেষ ত্রাণের ব্যবস্থা ছাড়াও এককালীন সাহায্য ও পুনর্বাসনের ব্যবস্থা এই ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখা থেকেই করা হয়ে থাকে।

১৫। দার্জিলিং জেলায় দুঃখজনক পরিস্থিতিতে গৃহে অগ্নিসংযোগজনিত দুর্দশাগ্রস্ত ব্যক্তিদের ত্রাণ ব্যবস্থার জন্য জেলা কর্তৃপক্ষকে ১৯৮৯-৯০ সালে ২২ লক্ষ টাকার বিশেষ ত্রাণ এবং

১,৫০০টি ত্রিপল দেওয়া হয়েছে। অন্যদিকে বেহালায় ভেজাল রেপসিড তেলজনিত অসুস্থ ব্যক্তি ও তাদের পরিবারের সাহায্যার্থে ৪,৮৮,০০০ টাকার থোক অনুদান, ৩.৭১ লক্ষ টাকার আর্থিক মূল্যের ১৩৫ মেট্রিক টন চাল খয়রাতি সাহায্য হিসেবে মঞ্জুর করা হয়েছে।

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও মানবিকতার খাতিরেই সম্প্রতি উড়িষ্যা থেকে বিতাড়িত মৎস্যজীবী পরিবারগুলির জন্য কিছু ত্রাণ ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে।

১৭। অন্যান্য বারের মতো ১৯৮৯-৯০ আর্থিক বছরেও দুঃস্থ ব্যক্তিদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্য বিভিন্ন জেলা কর্তৃপক্ষকে ৫.০০ লক্ষ টাকার আবণ্টন দেওয়া হয়েছে। এই অর্থে অনধিক ৮৭৫ জন উপকৃত হবেন। আবার যক্ষ্মা রোগ থেকে আরোগ্যপ্রাপ্ত ব্যক্তিদের আর্থিক পুনর্বাসনের জন্য ১,০০,০০০ টাকার আবণ্টন জেলা কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে।

১৮। কলকাতার তিনশত বছর পূর্তি উপলক্ষে নগরীর দুঃস্থ মহিলাদের আর্থিক পুনর্বাসন প্রকল্পে অতিরিক্ত ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

১৯। ত্রাণ শাখার বাজেট-বরাদ্দ পরিকল্পনা বহির্ভূত খাতেই ধরা হয়। একমাত্র রিলিফ কমপ্লেক্স তৈরির বরাদ্দ পরিকল্পনা খাতে ধরা হয়। আর্থিক বৎসর ১৯৯০-৯১-এ পরিকল্পনা খাতে কয়েকটি প্রকল্প অন্তর্ভুক্ত করা হয়েছে। বন্যা ও ঘূর্ণীপ্রবণ এলাকায় ঘূর্ণী/বন্যাশ্রয় নির্মাণ ও জেলাস্তরে ত্রাণভান্ডার নির্মাণের জন্য সামান্য অর্থ-বরাদ্দ ১৯৯০-৯১ সালের জন্য ধরা হয়েছে। পরিকল্পনা খাতে রিলিফ কমপ্লেক্স নির্মাণের জন্য ২ লক্ষ টাকা, বন্যা ও ঘূর্ণী-আশ্রয় নির্মাণের জন্য ২ লক্ষ টাকা এবং ত্রাণ ভান্ডার নির্মাণের জন্য ১ লক্ষ টাকা ১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাখা হয়েছে। যদিও বরাদ্দকৃত অর্থ প্রয়োজনের তুলনায় অতি সামান্য তথাপি প্রারম্ভিক কাজ শুরু করার সুযোগ পাওয়া যাবে।

২০। পরিকল্পনা খাতে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ত্রাণ শাখার আরও একটি নতুন সংযোজন হল আর্থ-সামাজিক কারণে, বিপর্যস্ত দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য অর্থ-বরাদ্দ। এই প্রকল্পটি রূপায়িত হলে সমাজের আর্থিক দুর্বলতর শ্রেণী উপকৃত হবেন। এ বাবদ ৫ লক্ষ টাকার আর্থিক বরাদ্দ ১৯৯০-৯১-এ রাখা হয়েছে।

২১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিটি মানুষের বাঁচার অধিকারের প্রতি স্বীকৃতি জানিয়ে আমি বিনীতভাবে এই দাবি করছি যে, বামফ্রন্ট সরকার অনাহারজনিত মৃত্যুর অভিশাপ এ-রাজ্য থেকে নির্মূল করেছেন। অনাহারে মৃত্যু রোধের জন্য ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে নগদ খয়রাতি সাহায্য বাবদ ৩,৫০,০০০ টাকার আবণ্টন দেওয়া হয়েছে।

২২। এখানে আমি যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব রাখছি তা ১৯৯০-৯১ সালে উল্লিখিত নানা ধরনের ত্রাণকার্যের জন্য ব্যয়িত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে আমি যে সাহায্য ও সহযোগিতা পেয়েছি, সেই একই সাহায্য ও সহযোগিতার আশা রেখে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয়-বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য, আমি অনুরোধ করছি।

## DEMAND No. 45

**Major Head : 2251—Secretariat—Social Services**

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.8,76,84,000 be granted for expenditure under Demand No.45, Major Head : "2251—Secretariat—Social Services".

(This is inclusive of a total sum of Rs.2,19,21,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 46

**Major Head : 2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.8,77,44,000 be granted for expenditure under Demand No.46, Major Head : "2252—Other Social Services, 4250—Capital Outlay on Social Services and 6250—Loans for Other Social Services".

(This is inclusive of a total sum of Rs.2,19,36,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 47

**Major Head : 2401—Crop Husbandry, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings), and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings.)**

**Shri Kamal Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.98,55,26,000 be granted for expenditure under Demand No.47, Major Head : "2401—Crop Husbandry, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings), and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.24,63,81,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Kamal Guha was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

**১। সপ্তম যোজনাকালে পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদনের পর্যালোচনা**

পশ্চিমবঙ্গের কৃষি মূলত বৃষ্টি নির্ভর। তাই বৃষ্টিপাতের উপর নির্ভর করে রাজ্যের প্রধান ফসল ধানের চাষ হয়। প্রাকৃতিক প্রতিকূলতা প্রায়ই প্রতি বছর রাজ্যের কোনও না কোনও অংশে বৃষ্টি নির্ভর খরিফ চাষকে ব্যাহত করে, অনেক সময় ফসলহানি ঘটায়। এছাড়া, আসমুদ্রহিমাচল বিস্তৃত এই রাজ্যে মৃত্তিকা, আবহাওয়া ও অবস্থানগত নানাবিধ সমস্যা

বহু অঞ্চলে সফল কৃষি-কাজের অন্তরায়। সপ্তম যোজনাকালে তিন বছর ১৯৮৫-৮৬, ১৯৮
৮৭ এবং ১৯৮৭-৮৮ কম বেশি প্রাকৃতিক প্রতিকূলতায় খরিফ চাষ ব্যাহত হয়েছে। উল্লিখি
প্রথম দুবছরে বর্ষা দেরিতে শুরু হয়েছিল এবং বেশ কয়েকটি জেলা অনাবৃষ্টির কবলে পড়ে
১৯৮৭-৮৮ সালে দক্ষিণবঙ্গে দেখা যায় অল্পবৃষ্টি আর উত্তরবঙ্গে অতিবৃষ্টি ও বন্যা। দু
বিপরীতধর্মী প্রাকৃতিক প্রতিকূলতার ফলে রাজ্যের কৃষিকাজ ব্যাহত হয়। প্রাকৃতিক প্রতিকূলত
কাটিয়ে, মাটি ও আবহাওয়ার সমস্যা অতিক্রম করে সপ্তম যোজনাকালে পশ্চিমবঙ্গে কৃ
উৎপাদন এক অনন্য নজির স্থাপন করেছে। ইতিপূর্বে ১৯৮৮-৮৯ সালে আমন চালে
সর্বোচ্চ ফলন হয়েছিল হেক্টর প্রতি ১,৮০৩ কেজি। ১৯৮৯-৯০ সালে সেই রেকর্ড ফল
হার অতিক্রম করে আমন চালের ফলন দাঁড়িয়েছে হেক্টর প্রতি ১,৮৩২ কেজি। ১৯৮৮-৮
সালে মোট খাদ্যশস্যের উৎপাদন হয়েছিল ১১৫ লক্ষ টন—যা এযাবৎ কালের মধ্যে রেক
উৎপাদন বলে ধরা হয়। আশা করা যায় ১৯৮৯-৯০ সালে এই রেকর্ড ছাড়িয়ে যাওয়া সম্ভ
হবে। ইতিপূর্বে বিভিন্ন যোজনাকালে প্রাকৃতিক প্রভাবে খাদ্য উৎপাদনের ক্ষেত্রে যে অস্থিরত
ছিল তা অনেকটাই কমিয়ে আনা সম্ভব হয়েছে। ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এই দুবছরই
খাদ্যশস্য উৎপাদন ১ কোটি টন ছাড়িয়েছে। আশা করা যায় ১৯৮৮-৮৯-র মতো ১৯৮৯-
৯০ সালেও শুধু চালের উৎপাদন ১ কোটি টন ছাড়িয়ে যাবে।

আমি বিশ্বাস করি কৃষি আবহাওয়া ভিত্তিক প্রযুক্তিগত উৎকর্ষণ এবং কৃষকের জমিতে তার প্রয়োগ, দুর্বল শ্রেণীর কৃষকদের বিনামূল্যে বা স্বল্পমূল্যে বীজ, সার প্রভৃতি অত্যাবশ্যক উৎপাদনসমূহের বণ্টন এবং সরকার কর্তৃক গৃহীত নানাবিধ কৃষি উন্নয়নমূলক প্রকল্পগুলির সার্থক রূপায়ণের ফলে আমরা স্বয়ম্ভরতার আলো দেখতে পেয়েছি এবং অষ্টম যোজনাকালে সেই স্বয়ম্ভরতার দোরগোড়ায় পৌঁছুতে পারব।

**২। অষ্টম যোজনায় কৃষি উন্নয়ন পরিকল্পনার রূপরেখা**

আগামী বছর ১৯৯০-৯১ সাল থেকেই শুরু হচ্ছে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা। এই মুহূর্তে তাই আমাদের ভাবতে হবে আগামী বছরগুলিতে আমরা কিভাবে কৃষি উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা চালিয়ে স্বয়ম্ভরতার দোরগোড়ায় পৌঁছব। তার আগে দেখা যাক কৃষি উৎপাদন বৃদ্ধি ও স্বয়ম্ভরতার লক্ষ্যে পৌঁছুতে আমাদের সমস্যা ও অন্তরায়গুলি কি। একদিকে চাষযোগ্য জমির অভাব এবং অন্যদিকে জনসংখ্যার অস্বাভাবিক চাপ এই দুই বিপরীতধর্মী সমস্যার ফলে স্বয়ম্ভরতার লক্ষ্যে পৌঁছানো অত্যন্ত দুরুহ কাজ। ১৯৭৮-৭৯-কে ভিত্তি বৎসর ধরে দেখা যাচ্ছে এই রাজ্যে ১৯৭৮-৭৯ থেকে ১৯৮৮-৮৯ পর্যন্ত বাৎসরিক আউশ ও আমন চালের উৎপাদন বৃদ্ধি হয়েছে পৌনঃপুনিক ৪ শতাংশ হারে এবং বোরো চালের উৎপাদন বেড়েছে ১১ শতাংশ হারে। এছাড়া, সরিষা ও আলুর উৎপাদন বৃদ্ধি হয়েছে বাৎসরিক পৌনঃপুনিক ২১ ও ৭ শতাংশ হারে। এইরূপ উৎপাদন বৃদ্ধির হার নিঃসন্দেহে বিশেষ স্বীকৃতির দাবি রাখে। কিন্তু সীমিত চাষযোগ্য জমির সাহায্যে ক্রমবর্ধমান জনসংখ্যার মুখে অন্ন যোগানো দুষ্কর। ১৯৮৫-৮৬ সালের কৃষি আদমসুমারিতে দেখা যাচ্ছে মোট চাষযোগ্য জমির ৬৩ শতাংশ ৯০ শতাংশ ক্ষুদ্র এ প্রান্তিক শ্রেণীর কৃষকরা চাষ করছেন। এর আগে ৬০ শতাংশ জমিতে ৮৯ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকরা চাষ করতেন। অর্থাৎ ইতিমধ্যে ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকের সংখ্যা বেড়েছে, তাদের জোতও ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর হচ্ছে। এই

বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের মূলত ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকদের মাধ্যমেই কৃষি উন্নয়ন ও উৎপাদন বৃদ্ধির কথা ভাবতে হবে। সীমিত সেচ ও সীমিত চাষযোগ্য জমি থেকে উৎপাদন বৃদ্ধির জন্য ফলনহার বাড়ানোকেই আগামী বছরগুলিতে উৎপাদন বৃদ্ধির মূলপন্থা হিসাবে স্থির করা হয়েছে এবং তা কার্যকর করবার জন্য কৃষি উন্নয়ন কার্যক্রমে নিম্নলিখিত প্রধান নীতিসমূহ নির্ধারণ করা হয়েছে।

২.১। **অষ্টম যোজনাকালে কৃষি-উন্নয়নের কলাকৌশল**

(ক) প্রয়োজনভিত্তিক কৃষি উন্নয়ন প্রকল্প প্রণয়নের জন্য ভারতীয় যোজনা পর্ষদ সারা ভারতবর্ষকে কয়েকটি কৃষি আবহাওয়া অঞ্চলে ভাগ করেছে। পশ্চিমবঙ্গকে এইরূপ তিনটি আবহাওয়া অঞ্চলের অন্তর্ভুক্ত করা হয়েছে। যেমনঃ (১) পূর্বাঞ্চলীয় হিমালয় অঞ্চল, (২) নিম্ন-গাঙ্গেয় অববাহিকা অঞ্চল এবং (৩) পূর্বাঞ্চলীয় মালভূমি ও পাহাড়ী অঞ্চল। এই তিনটি প্রধান আবহাওয়া অঞ্চল আবার ৬টি উপঅঞ্চলে বিভক্ত। এই অঞ্চলগুলিতে উপযুক্ত ফসলের চাষ, উপযুক্ত জাতের উদ্ভাবন ও প্রসার এবং নানাবিধ কৃষি প্রযুক্তি ও কৌশলের মাধ্যমে উৎপাদন বৃদ্ধির চেষ্টা চালানো হবে।

(খ) ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষক, যারা এই উৎপাদন বৃদ্ধি কার্যক্রমের প্রধান শরিক হবেন তাদের উৎসাহিত করার জন্য ন্যায্যমূল্যে বীজ, সার, যন্ত্রপাতি প্রভৃতি উপাদানগুলি সরবরাহ করা হবে।

(গ) অধিক ফলনশীল ফসলের জাতের প্রসার মাধ্যমে অসেচ এলাকায় চাষ ব্যবস্থার পরিবর্তন এবং সেচসেবিত এলাকায় উপযুক্ত শস্যপর্যায় মাধ্যমে বহুফসলী চাষ ব্যবস্থা প্রসারিত করার জন্য কার্যকর বাবস্থা নেওয়া হবে।

(ঘ) ভূমি ও জল সংরক্ষণ ব্যবস্থার মাধ্যমে বর্তমানে অনাবাদী ও অনুপযুক্ত জমিকে কৃষিযোগ্য জমিতে রূপান্তরিত করা সম্ভব। যদিও প্রয়োজনের তুলনায় তা অতি নগণ্য, তথাপি এই কাজের প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া হবে।

(ঙ) কৃষি আবহাওয়া উপযোগী অর্থকরী ফসল ও বাগিচা ফসলের চাষের প্রসারের জন্য সার্বিক প্রচেষ্টা চালানো হবে।

(চ) সরকারি সহায়তায় কৃষকের উদ্যোগে ক্ষুদ্রসেচের সুযোগ সৃষ্টির মাধ্যমে উৎপাদন বৃদ্ধি ও বহুফসলী চাষের প্রসার ঘটানোর জন্য কৃষকদের উৎসাহিত করা হবে।

(ছ) ক্ষুদ্রায়তন জোতবিশিষ্ট ছোট ছোট খণ্ডের জমির উপযোগী কৃষি যন্ত্রপাতির ব্যবহার মাধ্যমে প্রয়োজনভিত্তিক এবং আংশিক যান্ত্রিক কৃষি ব্যবস্থার প্রসারের জন্য কৃষকদের উৎসাহিত করা হবে।

(জ) কৃষিপণ্যের বিপণন ব্যবস্থার উন্নয়ন এবং কৃষি উৎপাদন পণ্য বিক্রয়কেন্দ্র পর্যন্ত যোগাযোগ ও পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য গুরুত্ব দেওয়া হবে।

আমার বিশ্বাস, সরকারের বাস্তব কৃষিনীতি, সময়োচিত এবং কৃষকের সঙ্গতি-সাধ্য কৃষি প্রযুক্তির সার্থক ব্যবহার এবং কৃষকের শ্রম উদ্যোগের ফলে গত ২টি পঞ্চবার্ষিকী পরিকল্পনার

মতো আগামী ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাও আমরা সার্বিকভাবে রূপায়িত করব এবং তার প্রভাব রাজ্যের অর্থনীতি বিশেষ করে গ্রামীণ অর্থনীতিকে উজ্জীবিত করবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এতক্ষণ আমি সপ্তম যোজনাকালে কৃষি উৎপাদনের অগ্রগতি এবং আসন্ন অষ্টম যোজনায় কৃষি উন্নয়নের রূপরেখা সম্পর্কে আলোচনা করেছি। এখন, ১৯৮৯-৯০ সালে রাজ্যের কৃষি পরিস্থিতি, কৃষি উন্নয়ন প্রকল্পগুলির মাধ্যমে যে অগ্রগতি হয়েছে এবং ১৯৯০-৯১ সালে যে-সব কার্যসূচি গ্রহণ করা হবে সে সম্পর্কে কিছু তথ্য উপস্থাপন করছি।

**৩। ১৯৮৯-৯০ সালের কৃষি পরিস্থিতি ও কৃষি উন্নয়ন**

৩.১। **আবহাওয়া ঃ** ১৯৮৯-৯০ সালে বিভিন্ন ঋতুতে রাজ্যে আবহাওয়া ছিল বৈষম্যমূলক। প্রাক্ মৌসুমী বৃষ্টি শেষ হওয়ার মুখে ঝড়-ঝঞ্ঝা সমুদ্রোপকূলবর্তী এবং সংলগ্ন গাঙ্গেয় উপত্যকায় তার গতিপথ বরাবর বিস্তৃত এলাকার ক্ষতিসাধন করে। ১৯৮৯-৯০ সালে বর্ষাকালীন বৃষ্টি যথাসময়ে শুরু ও শেষ হয় এবং ঐ সময় মধ্যে আবহাওয়া ছিল অনুকূল। উত্তর বর্ষাকালীন আবহাওয়া বিশেষ অনুকূল ছিল না। জানুয়ারি-ফেব্রুয়ারি (১৯৯০) আবহাওয়ার তাপমাত্রা হঠাৎ বেড়ে যায় এবং তা চলতি রবি ফসলের অনুপযোগী পরিবেশের সৃষ্টি করে। ফেব্রুয়ারি মাসের শেষের দিকের বিলম্বিত বৃষ্টি সরিষা, আলু ও অন্যান্য রবি ফসলের ক্ষতি করে।

**৩.২। প্রধান কয়েকটি ফসলের উৎপাদন বৃদ্ধি কার্যক্রম**

৩.২.১। **ধান ঃ** রাজ্যের প্রধান ফসল উৎপাদন বৃদ্ধির জন্য সর্বতোভাবে চেষ্টা চালানো হচ্ছে। উন্নত প্রযুক্তির সাহায্যে বর্তমানে প্রায় সারা বছরই ধানের চাষ সম্ভব হচ্ছে। বিশেষ ধান্য উৎপাদন প্রকল্প রূপায়ণের মাধ্যমে চালের ফলন ও উৎপাদন বাড়াবার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্প মাধ্যমে কৃষকদের বিনামূল্যে সর্বমোট ৩,১২,০০০ বীজ মিনিকিট, ৩,১২,০০০ সার মিনিকিট এবং ১,৮০০ টন ধানবীজ স্বল্পমূল্যে কৃষকদের বণ্টনের ব্যবস্থা করা হয়। এছাড়া কীটনাশক ঔষধ কৃষি যন্ত্রপাতি ভরতুকিসহ কৃষকদের সরবরাহ করা হয়। প্রশিক্ষণ কার্য এবং প্রদর্শনী স্থাপন মাধ্যমে কৃষকদের উন্নত প্রযুক্তি প্রয়োগ সম্পর্কে অবহিত ও উৎসাহিত করা সম্ভব হয়েছে। এইসব কর্মসূচি রূপায়ণের ফলে ১৯৮৯-৯০ সালে মোট খরিফ ধানের এলাকার ৪৫.৫৪ শতাংশ অধিক ফলনশীল জাতের আওতায় আনা সম্ভব হয়েছে এবং খরিফ চালের উৎপাদন হয়েছে ৮৬.৬২ লক্ষ টন, যা এ রাজ্যে এযাবত কালের মধ্যে রেকর্ড। ইতিপূর্বে ১৯৮৮-৮৯ সালে সর্বোচ্চ উৎপাদন হয়েছিল ৮৬.০৯ লক্ষ টন। ১৯৯০-৯১ সালে উল্লিখিত সব কার্যসূচি রূপায়িত করা হবে।

৩.২.২। **গম ঃ** প্রতিযোগী ফসলগুলির তুলনায় গমচাষ অপেক্ষাকৃত কম লাভজনক হওয়ায় গমের এলাকা এবং উৎপাদন দুই-ই কমেছে। তথাপি উপযুক্ত এলাকায় গমের উৎপাদন বাড়াবার জন্য বিশেষ চেষ্টা চালানো হচ্ছে। ১৯৮৯-৯০ সালে বিশেষ খাদ্যশস্য উৎপাদন প্রকল্প মাধ্যমে দুর্বলশ্রেণীর কৃষকদের ভরতুকিসহ ২,৮০০ টন গমবীজ বণ্টন করা হয়। ১৯৮৮-৮৯ সালে গমের এলাকা এবং উৎপাদন হয়েছিল যথাক্রমে ৩.০ লক্ষ হেক্টর এবং ৬.২৫ লক্ষ টন। ১৯৮৯-৯০ সালে অনুমান করা যায় এলাকা একই রকম থাকলেও মোট উৎপাদন বৃদ্ধি পাবে। ১৯৯০-৯১ সালেও ভরতুকিসহ গমবীজ বণ্টন, গমের এলাকা

ও উৎপাদন বাড়াবার চেষ্টা চালানো হবে।

৩.২.৩। **পাট ঃ** রাজ্যের অন্যতম অর্থকরী ফসল পাট। প্রাক্ মৌসুমী বৃষ্টিপাতের সূচনা ও পরিমাণ এবং পাটের বাজারদরের উপর চাষ এলাকা নির্ভরশীল। উৎপাদনযাতে না কমে তার জন্য ফলন হার বাড়াবার সার্বিক চেষ্টা চালানো হচ্ছে। এর মধ্যে আছে ভরতুকিসহ উন্নত বীজ, বীজ বপন যন্ত্র ও অন্যান্য যন্ত্রাদি বণ্টন, পাট পচানো, সুযোগ সৃষ্টি প্রভৃতি নানাবিধ কার্যসূচি। এইসব কার্যসূচির সফল রূপায়ণের ফলে ১৯৮৯-৯০ সালে পাটের ফলন হার বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে হেক্টর প্রতি ১১.৭৩ বেল, যা এযাবৎ কালের মধ্যে সর্বোচ্চ ফলনহার। ১৯৯০-৯১ সালে ফলনহার আরও বৃদ্ধির কার্যসূচিসমূহ রূপায়িত করা হবে।

৩.২.৪। **আলু ঃ** আলুর উৎপাদন এরাজ্যে অপ্রতিহতভাবে এগিয়ে চলেছে। ১৯৮৮-৮৯ সালে আলুর মোট উৎপাদন হয়েছিল ৪৩.২৭ লক্ষ টন, যা এযাবত কালের মধ্যে রেকর্ড উৎপাদন বলে স্বীকৃত। আলুর উৎপাদন বৃদ্ধি অব্যাহত রাখার জন্য সরকারি কৃষি খামারে আলুর বীজ উৎপাদন ও কৃষকদের মধ্যে বণ্টন, নতুন এলাকায় চাষ প্রবর্তন প্রভৃতি কাজগুলি ১৯৯০-৯১ সালেও অব্যাহত রাখা হবে।

৩.২.৫। **তৈলবীজ ঃ** তৈলবীজের ক্ষেত্রে এ রাজ্যে স্বয়ম্ভরতার অনেক পেছনে। কিন্তু বিগত কয়েক বছরে তৈলবীজ উৎপাদনের ক্ষেত্রে এ রাজ্যের অগ্রগতি বিশেষভাবে লক্ষণীয়। ১৯৭৮-৭৯ থেকে ১৯৮৮-৮৯ এই সময় মধ্যে ২১.০ শতাংশ বাৎসরিক গড় পৌনঃপুনিক হারে সরিষার উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ১৯৮৮-৮৯ সালে ৪.৯৩ লক্ষ হেক্টর জমিতে নানা ধরনের তৈলবীজ চাষ হয় এবং মোট উৎপাদনের পরিমাণ দাঁড়ায় ৪.০৪ লক্ষ টন। তৈলবীজ উৎপাদন বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারের সহায়তায় এই রাজ্যে জাতীয় তৈলবীজ উন্নয়ন প্রকল্প এবং আরও দুটি বিশেষ প্রকল্প গ্রহণ করা হয়েছে। এছাড়া রাজ্য পরিকল্পনা খাত থেকেও তৈলবীজ উৎপাদন বৃদ্ধির জন্য ব্যয়-বরাদ্দ করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে সর্বমোট ২৫০.৪২ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। এইসব প্রকল্পগুলির মাধ্যমে মোট ২৪,০০০ এরও বেশি সংখ্যক প্রদর্শনীক্ষেত্র স্থাপন করা হয়েছে এবং কৃষকদের বিনামূল্যে বিভিন্ন তৈলবীজ ফসলের ৪,৭২,৪০২ (চার লক্ষ বাহাত্তর হাজার চার শত দুই)টি বীজ মিনিকিট বিতরণ করা হয়েছে। এছাড়া ১,৮৭৫টি স্প্রেয়ার মেশিন ভরতুকিসহ কৃষকদের সরবরাহ করা হয়েছে। ২২০০ হেক্টর তৈলবীজ জমিতে শস্যরক্ষা ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মিনিকট ছাড়াও ১,০০০টন বীজ কৃষকদের সরকারি তত্ত্বাবধানে সরবরাহ করা হয়। ১৯৯০-৯১সালে তৈলবীজ উৎপাদনের উৎপাদনের উন্নয়ন কার্যসূচিসমূহ অব্যাহত থাকবে।

৩.২.৬। **ডালশস্য ঃ** রাজ্যে ডালশস্যের এলাকা এবং উৎপাদন কমছে। ১৯৮৮-৮৯ সালে মোট ৩.০৯ লক্ষ হেক্টর জমিতে ডালশস্যের মোট উৎপাদন হয়েছে ২.০৮ লক্ষ টন। উন্নত কৃষি ব্যবস্থায় অধিকতর লাভজনক ফসলগুলি ডালশস্যের স্থান দখল করছে। তথাপি অনেক এলাকায় বিশেষ শস্য পরিকল্পনার মাধ্যমে ডালশস্যের বর্তমান এলাকা বাড়াবার চেষ্টা করা হচ্ছে এবং সঙ্গে সঙ্গে উন্নত প্রযুক্তির মাধ্যমে উৎপাদন হারও বাড়াবার চেষ্টা করা হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে ডালশস্যের উন্নয়নকল্পে সর্বমোট ২২,৭০০টি প্রদর্শনীক্ষেত্র স্থাপন করা হয় এবং ১,৫৮,০০০ বীজ মিনিকিট বণ্টন করা হয়। ১৯৯০-৯১ সালেও ডালশস্যের উন্নয়ন এবং উৎপাদন বৃদ্ধিকল্পে উল্লিখিত কার্যসূচি অব্যাহত থাকবে।

৩.২.৭। **সজ্জী ও বাগিচা ফসল ঃ** মাথাপিছু জমির স্বল্পতা বাগিচা প্রসারের পক্ষে প্রধা অন্তরায়। তাই ছোট ছোট বাগিচা স্থাপন, পুরাতন বাগিচাগুলির উন্নয়ন, গৃহাঙ্গনে ফল ও সজ্জী চাষে উৎসাহদান প্রভৃতি কর্মসূচিকে বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। কলা, আনারস, লে পেয়ারা, আম, কমলালেবু প্রভৃতি বাগিচা ফসলগুলির উৎপাদন বৃদ্ধি করবার জন্য ১৯৮৯-৯০ সালে ৮৩০টি প্রদর্শনী বাগিচা স্থাপন করা হয় এবং কৃষকদের গৃহাঙ্গনে লাগাবার জন ১২,৩০০টি বিভিন্ন ফলের চারা ও ২১,০০০টি নারিকেল চারা বিনামূল্যে বণ্টন করা হয় পুরাতন বাগিচায় সার ব্যবহারে উৎসাহিত করবার জন্য ১,৪০০ পুরাতন বাগিচার একাংশে সার প্রয়োগ প্রদর্শন করা হয়। এছাড়া সজ্জী উন্নয়ন প্রকল্প মাধ্যমে ৩০,০১০টি সজ্জী বীজের প্যাকেট কৃষকদের বণ্টন করা হয়। এর মধ্যে আছে সঙ্কর জাতের টমেটো, বাঁধাকপি এবং তরমুজসহ অন্যান্য সজ্জীর বীজ। ওল চাষে উৎসাহিত করবার জন্য ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকদের ৩০ টন ওলবীজ বণ্টন করা হয়। ওল চাষ কম খরচায় একটি আদর্শ অর্থকরী ফসল হিসাবে স্বীকৃতি পাচ্ছে। সজ্জীর রোগপোকা দমনের জন্য দুর্বল শ্রেণীর কৃষকদের কীটঘ্ন ঔষধ মিনিকিট মাধ্যমে বণ্টন করা হয়। ৫০ শতাংশ ভরতুকিসহ ঔষধ ও শস্যারক্ষা যন্ত্রপাতি বণ্টন করা হয়। বর্তমানে মোট ৪ লক্ষ হেক্টর সজ্জী চাষ হচ্ছে এবং সারা বছরে মোট ৪০ লক্ষ টন সজ্জী উৎপাদিত হচ্ছে। নতুন নতুন এলাকায় সজ্জী চাষের প্রসার ঘটছে। সজ্জী ও বাগিচা ফসলের উন্নয়ন ও উৎপাদন বৃদ্ধির কার্যসূচিগুলি ১৯৯০-৯১ সালেও অব্যাহত থাকবে।

৩.২.৮। **অন্যান্য অর্থকরী ফসল ঃ** তামাক, সুপারি, কাজুবাদাম, মশলা, পান প্রভৃতি অর্থকরী ফসলগুলির উৎপাদন বৃদ্ধি করবার জন্য বিশেষ বিশেষ এলাকায় নানাবিধ উন্নয়নমূলক কার্যসূচি গ্রহণ করা হয়েছে। এর মধ্যে আছে চারা বণ্টন, প্রদর্শনীক্ষেত্র স্থাপন, শস্যারক্ষা ব্যবস্থাদি গ্রহণে কৃষককে সাহায্য, কৃষি উপাদান সরবরাহ এবং সেচের সুযোগ সৃষ্টির জন্য পাতকুয়া নির্মাণ ইত্যাদি।

৩.২.৯। **আখ ঃ** ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে মোট ১৬,৩৮৩ হেক্টর জমিতে আখের চাষ হয়েছে এবং মোট উৎপাদনের পরিমাণ ১১.৬২ লক্ষ টন। নিবিড় চাষ ব্যবস্থায় আখের মতো দীর্ঘ মেয়াদী ফসলের গুরুত্ব কম। তথাপি দীর্ঘমেয়াদী জাতের স্থলে স্বল্পমেয়াদী জাতের প্রসার, শরৎকালীন আখ চাষের প্রবর্তন এবং তার সঙ্গে সাথী ফসলের চাষ এবং চাষ পদ্ধতির উন্নতি করে উৎপাদন বৃদ্ধির কার্যসূচি গ্রহণ করা হয়েছে। এই কার্যসূচির অন্তর্গত প্রদর্শনী ক্ষেত্র স্থাপন, আখবীজ পরিবর্ধন প্রভৃতির কাজ চলছে। ১৯৯০-৯১ সালেও এই প্রকল্পের কাজ চলবে।

## ৪। কৃষি উপাদানগুলির সরবরাহ

কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য উপযুক্ত গুণমানসম্পন্ন উপাদানগুলির নিয়মিত এবং প্রয়োজন মতো সরবরাহ ব্যবস্থা অক্ষুণ্ণ রাখা বিশেষ জরুরি। বীজ, সার, কীটঘ্ন ঔষধ, কৃষি ঋণ, উন্নত যন্ত্রপাতির সামগ্রিক সরবরাহ ব্যবস্থা সুদৃঢ় করার জন্য বিশেষ দৃষ্টি রাখা হচ্ছে এবং প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে।

৪.১। **বীজ উৎপাদন ও বণ্টন ঃ** রাজ্য বীজ নিগম ১৯৮২-৮৩ সাল থেকে তার নিজস্ব তত্ত্বাবধানে উন্নত বীজ উৎপাদন কার্যসূচি শুরু করে। ঐ বছর মোট উৎপাদনের পরিমাণ ছিল

৬,৩০০ কুইন্টাল.) পরবর্তী বছরগুলিতে বীজ নিগম তার উৎপাদন লক্ষ্যমাত্রা ধীরে ধীরে বাড়িয়েছে এবং ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন ফসলের মোট ১,১২,৯২০ কুইন্টাল বীজ উৎপাদন করেছে এবং ১,০৪,৭৩৮ কুইন্টাল বীজ বন্টন করেছে। রাজ্যে বীজ সরবরাহ ব্যবস্থার জন্য রাজ্য বীজ নিগম অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। এছাড়া সরকারি বীজ খামারগুলিতেও উন্নত মানের বীজ উৎপাদন হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে মোট ৩৬,৭৭০ কুইন্টাল বীজ উৎপাদন হয়েছে এবং কৃষকরা তা ব্যবহার করছেন। এছাড়া অন্যান্য সরকারি সংস্থাগুলি যেমন, অ্যাগ্রো, বেনফেড এবং বেসরকারি সংস্থাসমূহ উন্নত মানের বীজ বণ্টন ব্যবস্থায় অংশ নিচ্ছে। ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ সালে কয়েকটি প্রধান ফসলের বীজ সরবরাহের হিসাব নিম্নে দেওয়া হল ঃ

| ফসল | ১৯৮৮-৮৯ (কুঃ) | ১৯৮৯-৯০ (কুঃ) (আনুমানিক) |
|---|---|---|
| ধান | ১,৩৯,৭৭০ | ১,৫২,৫০০ |
| গম | ৭০,৭২০ | ৭৫,০০০ |
| পাট | ১৬,৫০০ | ১৫,০০০ |
| তৈলবীজ | ১২,৭১০ | ১৬,০০০ |

৪.১.১। **বীজ শংসাকরণ ঃ** বীজের গুণমান অক্ষুণ্ণ রাখার জন্য রাজ্য সরকার বীজ শংসাকরণের প্রতি বিশেষ গুরুত্ব আরোপ করেছে। বীজ শংসিত সংস্থা তার ৪টি শাখাকেন্দ্র মাধ্যমে ১৯৮৯-৯০ সালে খরিফ খন্দে মোট ১,০৯,৪৬০ কুইন্টাল বীজ শংসিত করেছে। রবি খন্দে আরও ৫৫,১৭৭ কুইন্টাল বীজ শংসাকরণের লক্ষ্যমাত্রা স্থির করেছে।

বীজ উৎপাদন শংসাকরণ ও বণ্টন আগামী বছরগুলিতেও চলবে।

৪.২। **সার সরবরাহ ঃ** সারের ব্যবহার এ রাজ্যে ক্রমবর্ধমান। ১৯৮৯-৯০ সালে অনুমান করা যায় সর্বমোট ৭,১৪,৮২৬ টন বিভিন্ন উদ্ভিদখাদ্য রাসায়নিক সার মাধ্যমে এই রাজ্যের কৃষকরা ব্যবহার করছেন। এযাবৎ কালের মধ্যে এটাই সর্বোচ্চ ব্যবহার পরিমাণ। বর্তমানে সার ব্যবহারের জাতীয় গড় হেক্টর পিছু ৬২ কেজি, ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে সার ব্যবহারের গড় দাঁড়িয়েছে হেক্টর পিছু ৭৯ কেজি। সুষম হারে সার ব্যবহারের ক্ষেত্রে এইরাজ্য দেশের মধ্যে এক বিশেষ স্থানাধিকারী। অধুনা রাজ্যের কোনও কোনও অঞ্চলে ফসলের অণুখাদ্যের ঘাটতি দেখা যাচ্ছে। তাই অণুখাদ্য ব্যবহারে অনুদান দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

৪.২.১। **মৃত্তিকা শোধন ঃ** মাটির অম্লত্ব সারের কার্যকারিতা ব্যাহত করে। তাই অম্ল মাটি শোধন করার জন্য ডলোমাইট ও বেসিকস্ল্যাগ ব্যবহারে কৃষকদের উৎসাহিত করার জন্য কৃষকদের ভরতুকিসহ তা বণ্টন করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালে এ বাবদ ১৪.০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালেও কৃষকরা ঐ সুযোগ পাবেন।

৪.২.২। **সার পরিবহনে সাহায্য ঃ** সুন্দরবন ও উত্তরবঙ্গের দুর্গম গ্রামাঞ্চলে কৃষকরা যাতে ন্যায্যমূল্যে এবং সময়ে সার পেতে পারেন তার জন্য সারের ডীলারদের সার বহন

খরচায় অনুদান দেওয়া হচ্ছে। ১৯৮৯-৯০ সালে এ বাবদ বরাদ্দকৃত ২ লক্ষ টাকা খরচ করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালে অধিক বরাদ্দের প্রস্তাব আছে।

৪.২.৩। **জৈবসার ঃ** নিবিড় চাষ ব্যবস্থায় এবং রাজ্যের কিয়দংশে জৈবসারের প্রয়োগ আবশ্যিক। জৈবসার ব্যবহারে কৃষকদের উৎসাহ দেবার জন্য অনুদানে পাকা সারগর্ত নির্মাণ ও কম্পোস্ট সার তৈরি করার সুবিধা দেওয়া হয়। ১৯৮৯-৯০ সালে এ বাবদ ৫ (পাঁচ) লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

নীল-সবুজ শ্যাওলাসার প্রয়োগ করে ধানের ফলন বৃদ্ধি সম্ভব। অতি অল্প ব্যয়ে এই সার কৃষকরা তৈরি করতে পারেন। কৃষকদের এ বিষয়ে উৎসাহ যোগাবার জন্য রাজ্যে তিনটি উপকেন্দ্রে প্রদর্শনীর জন্য এই সার তৈরি হচ্ছে এবং কৃষকরা তার সুযোগ গ্রহণ করতে শুরু করেছেন। ১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে এই প্রকল্পটি বর্ধিত আকারে গ্রহণ করা হবে।

৪.২.৪। **মাটি পরীক্ষা ঃ** সার ব্যবহারের অগ্রগতির সঙ্গে সঙ্গে মাটি পরীক্ষার প্রয়োজনীয়তা ও গুরুত্ব বৃদ্ধি পাচ্ছে। রাজ্যে মোট ৯টি স্থায়ী মাটি পরীক্ষা কেন্দ্রে এবং ৪টি ভ্রাম্যমান পরীক্ষা কেন্দ্রে ১৯৮৯-৯০ সালে ৩০,০০০ মাটির নমুনা পরীক্ষা করা হয়েছে। এই স্থায়ী কেন্দ্রগুলি টালিগঞ্জ, বর্ধমান, মেদিনীপুর, পুরুলিয়া, বহরমপুর, মালদা, রায়গঞ্জ, কোচবিহার ও কালিম্পং-এ অবস্থিত এবং ভ্রামামান কেন্দ্রগুলি বর্ধমান, পুরুলিয়া, মালদা ও কোচবিহার থেকে কাজ চালাচ্ছে। সংশ্লিষ্ট কৃষকদের পরীক্ষার ভিত্তিতে সার ব্যবহার সম্পর্কে সুপারিশ দেওয়া হয়েছে। টালিগঞ্জ কেন্দ্রে অণুখাদ্য পরীক্ষার ব্যবস্থা করা হয়েছে। ১৯৯০-৯১ সালেও এই প্রকল্পটি চলবে।

৪.৩। শস্যরক্ষা ও তৎসংক্রান্ত ঔষধাদি ঃ শুধুমাত্র কীটঘ্ন ও রোগনাশক ঔষধের উপর নির্ভর না করে চাষ-আবাদের যাবতীয় কর্মকান্ডকে সামগ্রিকভাবে বিজ্ঞানসম্মত উপায়ে কার্যকর করে সুসংহত শস্যরক্ষা ব্যবস্থার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। ১৯৮৯-৯০ সালে সমুদ্রোপকূলবর্তী জেলাগুলিতে এবং কোচবিহার জেলায় ধানের জমিতে শ্যাওলা ও রোগপোকার বিশেষ প্রাদুর্ভাব দেখা দেয়। উভয় ক্ষেত্রেই বিনামূল্যে এবং ৫০ শতাংশ ভরতুকিসহ ঔষধ বণ্টন ও প্রয়োগ মাধ্যমে তা রোধ করা সম্ভব হয়েছে। এছাড়া ১৯৮৯-৯০ সালে মুর্শিদাবাদ ও মালদা জেলায় আমের মুকুল ও গুটিতে পোকার আক্রমণ প্রতিহত করে ফলন বাড়াবার একটি প্রকল্প নেওয়া হয়েছে। ২,৮০০ হেক্টর বাগানে ঔষধ ছিটিয়ে এর সুফল পাওয়া গেছে।

১৯৮৯-৯০ সালে মোট ৫,৮০০ টন মূল ঔষধাদি ব্যবহারের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল, কিন্তু কার্যক্ষেত্রে মাত্র ২,৯৮০ টন ব্যবহার করা হয়েছে। রাজ্যের কৃষিকর্মে এটা কৃতিত্বের কথা। একাধারে যখন অন্যান্য উপাদান, যেমন বীজ, সার প্রভৃতির ব্যবহার বাড়ছে, ফসলের ফলন বৃদ্ধি পাচ্ছে তখন উপযুক্ত পরিচর্যা ও কৃষিকার্যের অন্যান্য ব্যবস্থা যথোপযুক্তভাবে গ্রহণের ফলে রোগপোকার আক্রমণ কমছে, ঔষধের ব্যবহার কম করতে হচ্ছে। ১৯৯০-৯১ সালেও সুসংহত শস্যরক্ষা ব্যবস্থার উপর গুরুত্ব দেওয়া হবে এবং শস্যরক্ষা কার্যসূচির অন্যান্য কর্মধারা বজায় থাকবে।

৪.৪। **কৃষি যন্ত্রপাতি ঃ** রাজ্যে যদিও এখনও পর্যন্ত কৃষিকার্যকে যন্ত্রায়িত করার কোনও

সুযোগ নেই তথাপি উন্নত ধরনের কৃষি যন্ত্রপাতি ব্যবহারের মাধ্যমে একাধারে যেমন উৎপাদন বৃদ্ধি সম্ভব, তেমনি বিশেষ বিশেষ সময়ে প্রয়োজনমতো কৃষিকাজ ত্বরান্বিতকরা সম্ভব। এই পরিপ্রেক্ষিতে ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন ধরনের মোট ৮৬ হাজার উন্নত কৃষি যন্ত্রপাতি কৃষকদের স্বল্পমূল্যে সরবরাহ করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালেও করা হবে।

৪.৫। **কৃষি ঋণঃ** ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কৃষি উৎপাদনে সাহায্য করতে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় রাজ্য সরকার কৃষি উপাদান (বীজ, সার, কীটঘ্ন ঔষধ) সংগ্রহ করবার জন্য কৃষকদের ঋণ দিচ্ছেন। কৃষি উপাদান সরবরাহকারী সরকারি সংস্থাগুলিও এই ঋণ পাচ্ছেন। ১৯৮৯-৯০ সালে মোট ৩২.৮০ কোটি টাকা এই ঋণ বাবদ দেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সালে ঋণদানের পরিমাণ বাড়াবার চেষ্টা করা হবে।

৪.৬। **কৃষি উপাদানের মান নিয়ন্ত্রণঃ** বীজ, সার, কীটঘ্ন ঔষধ এই তিনটি মূল্যবান উপাদানের মান নিয়ন্ত্রণ করা কৃষকের স্বার্থে আবশ্যিক। রাজ্যের তিনটি বীজ পরীক্ষাগার থেকে ১৯৮৮-৮৯ সালে ১২,০০০ নমুনা পরীক্ষা করা হয়েছে এবং তিনটি সার পরীক্ষাগার থেকে ১,৬৮৬টি সারের নমুনা সংগ্রহ করে পরীক্ষা করা হয়। ১৯৮৬-৮৭ সাল থেকে রাজ্যের নিজস্ব কীটঘ্ন ঔষধ পরীক্ষাগার কাজ শুরু করেছে। ইতিপূর্বে এই কীটঘ্ন ঔষধের গুণমান পরীক্ষা করার জন্য হায়দারাবাদে নমুনা পাঠাতে হত। ১৯৮৮-৮৯ সালে রাজ্য পরীক্ষাগার থেকে কৃষি আধিকারিক দ্বারা সংগৃহীত ২২০টি নমুনা পরীক্ষা করা হয়েছে। কীটঘ্ন ঔষধে ভেজাল রোধ করে কৃষি ও কৃষকের স্বার্থ রক্ষা করার জন্য রাজ্য পরীক্ষাগারে কার্যক্ষমতা বৃদ্ধি করা হয়েছে। আশা করা যায় ১৯৮৯-৯০ সালে ২৫০টি নমুনা পরীক্ষা করা সম্ভব হবে এবং ১৯৯০-৯১ সালে নমুনা পরীক্ষা করার লক্ষ্যমাত্রা বাড়াবার চেষ্টা করা হবে।

৫। **কৃষি গবেষণা**

উপযোগী কৃষি গবেষণা কৃষি উন্নয়নের ভিত্তি। রাজ্যের তিনটি মূল কৃষি আবহাওয়া অঞ্চলে এবং ছটি উপ-অঞ্চলে এই গবেষণার কার্য চলছে। স্থানোপযোগী ফসলগুলিকে নিয়ে পরীক্ষা-নিরীক্ষা করা, উপযুক্ত জাতের উদ্ভাবন করা এবং সেই সব ফসলের বিজ্ঞানসম্মত চাষ পদ্ধতি স্থির করা এই গবেষণা কার্যের অন্তর্ভুক্ত। এই গবেষণা কেন্দ্রগুলি থেকে রাজ্যের বিভিন্ন অঞ্চলের জলবায়ু ও মৃত্তিকার উপযুক্ত বিভিন্ন ফসলের জাত উদ্ভাবিত বা নির্বাচিত হয়েছে এবং কৃষকরা তা ব্যবহার করছেন। নিচু জলাজমির উপযুক্ত ধানের জাত উদ্ভাবনের কাজ চলছে। বৃষ্টিনির্ভর এলাকার জন্য উন্নত ও বিশেষ চাষ পদ্ধতি উদ্ভাবনের কাজ চলছে। উত্তরবঙ্গের তরাই অঞ্চলে গমে দানা না বাঁধা এক বিশেষ সমস্যা বলে চিহ্নিত হয়েছে। বি ডব্লু-১০০৮ জাতটি এই সমস্যার সমাধান করবে বলে আশা করা যায়। রাই সরিষার 'বিনয়' জাতটি কৃষকের কাছে খুবই সমাদৃত। এর চেয়ে উন্নততর জাত উদ্ভাবনের কাজ অনেকটা এগিয়েছে। অসেচ এলাকায় চাষোপযোগী রাই সরিষা জাত 'সংযুক্তা-অসেচ' উদ্ভাবিত হয়েছে। ১৯৭৭ সাল থেকে এ পর্যন্ত ১৬টি উন্নত মানের বিভিন্ন স্থানোপযোগী ধানের জাত, ১২টি ডালশস্যের জাত, ১০টি তৈলবীজের জাত এবং ২টি গমের জাত উদ্ভাবন করা হয়েছে। এ সম্পর্কে বিশেষ তথ্য ১নং সংযোজনীতে দেওয়া হল।

এসব ছাড়া ফসলের রোগ-পোকা নিবারণ কৃষি রসায়ন সম্পর্কিত নানাবিধ গবেষণা

কার্য উপযোগী গবেষণাকে নানাভাবে সাহায্য করছে। এসব কাজই ১৯৯০-৯১ সালে অব্যাহত থাকবে।

৬। **কৃষি শিক্ষা ও প্রশিক্ষণ**

বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় তার মোহনপুর (নদীয়া) ও কোচবিহারের এই দুই চত্বরে কৃষি শিক্ষার কার্যে ব্যাপৃত আছে। ১৯৮৯-৯০ সালে এ বাবদ ৯১৫ লক্ষ টাকা মোট ব্যয় করা হয়েছে। ১৯৯০-৯১ সালে সর্বমোট ৯৭৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধার্য করা হয়েছে। রাজ্যের যে ছয়টি বিভাগীয় কৃষি প্রশিক্ষণ কেন্দ্র আছে সেখানে বিভিন্ন স্তরের কৃষিকর্মীরা বিভিন্ন বিষয়ে সাময়িক প্রশিক্ষণ পেয়ে থাকেন। ১৯৮৮-৮৯ সালে ৪২৪ জন এবং ১৯৮৯-৯০ সালে ১১৯ জন কর্মীকে প্রশিক্ষণ দেওয়া হয়। কৃষি শিক্ষা ও প্রশিক্ষণের কাজ আগামী বছরও অব্যাহত থাকবে।

। **প্রচার ও জনসংযোগ**

সম্প্রসারণ কার্যের সহযোগী হিসাবে কৃষি প্রচার ও তথ্যশাখা নানাবিধ গণমাধ্যমে যথা আকাশবাণী, দূরদর্শন, পত্র-পত্রিকা প্রদর্শনী প্রভৃতির সাহায্যে প্রচার ও জনসংযোগের কাজ চালাচ্ছে। এছাড়া কৃষকদের জন্য বিভিন্ন ফসলের কৃষিকাজ সংক্রান্ত পুস্তিকা প্রণয়ন ও বিতরণ মাধ্যমে কৃষি সম্প্রসারণ কার্যকে সাহায্য করছে। আগামী বছরও এই শাখা তার কার্যসূচি রূপায়ণ করবে।

৮। **এলাকা ভিত্তিক উন্নয়ন প্রকল্প**

মাটি, আবহাওয়া এবং আর্থ-সামাজিক কারণে রাজ্যের কোনও কোনও অঞ্চলে অপরাংশের তুলনায় কৃষি উন্নয়নের ক্ষেত্রে এখনও পিছিয়ে আছে। এইসব এলাকায় উপযোগী এবং প্রয়োজনভিত্তিক প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের মাধ্যমে সেই সব এলাকার কৃষি উন্নয়ন এবং কৃষকের অর্থনৈতিক উন্নয়নের কথা ভাবা হচ্ছে।

৮.১। **উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প ঃ** ডাচ সরকারের জলপাইগুড়ি, কোচবিহার জেলা ও শিলিগুড়ি মহকুমায় এই প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং দ্বিতীয় পর্যায়ের কাজ চলছে। উত্তরবঙ্গের তরাই অঞ্চলে মাটির নিচে যে জলভান্ডার সঞ্চিত আছে তা পাতকুয়া, হস্তচালিত নলকূপ.পাম্পের সাহায্যে কুয়াজল উত্তোলন, নদীজল উত্তোলন মাধ্যমে সেচের সুযোগ সৃষ্টি করে কৃষি উন্নয়ন সম্ভব। প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের এই কাজগুলিতে অগ্রাধিকার দেওয়া হয়েছে। এ পর্যন্ত এই প্রকল্প মাধ্যমে ৯,২৭৩ হেক্টর অচাষযোগ্য জমিকে চাষযোগ্য করা হয়েছে এবং মধ্যে ৯,০০০ হেক্টর জমিতে সেচের সুযোগ সৃষ্টি করা গেছে। প্রকল্পভুক্ত এলাকায় দুর্বল শ্রেণীর কৃষক, যারা তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের, তাদের জীবনধারণের মান উন্নয়ন করার প্রতি বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। পাহাড়ী নদীগুলির প্রবল জলপ্রবাহজনিত ভূমিক্ষয় রোধ করা হচ্ছে, কৃষকদের সেচের জলের সুষ্ঠ ব্যবহার এবং কৃষক রমণীদের সব্জী ও ফল উৎপাদন ও সংরক্ষণ প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পে ২৩১ লক্ষ টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে। ১৯৯০-৯১ সালেও এই প্রকল্পের কাজ চলবে।

৮.২। **বিশেষ সমস্যাকবলিত এলাকায় উন্নয়ন প্রকল্প ঃ** বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জেলায় উপজাতি ও তফসিলি জাতি অধ্যুষিত ব্লকসমূহে ভূমিউন্নয়ন, সেচের সুযোগ সৃষ্টি প্রভৃতি নানাবিধ কার্যসূচি রূপায়ণের কাজ ১৯৮৯-৯০ সালে অব্যাহত ছিল। এ বছরে ৩০ লক্ষ টাকা ভরতুকি এবং ১ লক্ষ টাকা ঋণ বাবদ এই প্রকল্পে খরচ করা হয়। ১৯৯০-৯১ সালেও এই প্রকল্পের কাজ চলবে।

৮.৩। **শুখা চাষ উন্নয়ন প্রকল্প ঃ** পুরুলিয়া, বাঁকুড়া, পশ্চিম মেদিনীপুর এবং বর্ধমান জেলার কিয়দংশে এই প্রকল্পটি রূপায়িত হচ্ছে। ১৯৮৯-৯০ সালে শুখা চাষের উপযুক্ত কলাই, ভুট্টা, অরহর, বাদাম প্রভৃতি ফসলের ১১,৩০৫টি প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়। ১৯৯০-৯১ সালেও প্রকল্পের কাজ চলবে।

৮.৪। **খরাপ্রবণ এলাকায় উন্নয়ন প্রকল্প ঃ** পুরুলিয়া, বাঁকুড়া ও পশ্চিম মেদিনীপুর জেলার ৩৪টি ব্লকে এই প্রকল্পের কাজ চলছে। কৃষি ও কৃষিভিত্তিক নানা কর্মপন্থার মাধ্যমে দারিদ্রসীমার নিম্নস্তরের গ্রামীণ মানুষের আয় বৃদ্ধির জন্য বনসৃজন, ভূমি সংরক্ষণ ক্ষুদ্রসেচের প্রসার, সেচবিহীন জমির উন্নয়ন প্রভৃতি নানাবিধ কার্যসূচি গ্রহণ করা হয়। এই সব কার্যসূচি ১৯৯০-৯১ সালেও চলবে।

## ৯। ভূমি ও জল সংরক্ষণ

রাজ্যের পশ্চিমাঞ্চলের জেলাগুলি এবং পাহাড়ী তরাই ও সমুদ্রোপকূলবর্তী অঞ্চলসমূহ ভূমিক্ষয়প্রবণ এলাকা। বলাবাহুল্য এই সব এলাকায় আর্থ-সামাজিক দিক থেকে পিছিয়ে পড়া জনগোষ্ঠীর বাস। তাই, এই সব এলাকায় ভূমি ও জলসংরক্ষণের মতো গোষ্ঠীকেন্দ্রিক দীর্ঘকালীন প্রকল্প রূপায়ণ করা প্রয়োজন। অর্থনৈতিক দুর্বলতার জন্য এই সব অঞ্চলের কৃষকদের পক্ষে নিজ খরচায় বা ঋণ নিয়ে ভূমি সংরক্ষণ কার্যসূচি গ্রহণ বা রূপায়ণ করা সম্ভব নয়। তাই রাজ্য সরকার সম্পূর্ণ ভরতুকিতে মাটি ও জলের মতো এই দুই অতি আবশ্যিক প্রাকৃতিক সম্পদের সুসংহত সংরক্ষণ ও ব্যবহারের প্রতি বিশেষ গুরুত্ব দিচ্ছে। বৃষ্টিনির্ভর ক্ষুদ্র ক্ষুদ্র অববাহিকা অঞ্চলগুলিকে ভিত্তি করে এই সব এলাকার ভূমি ও জল সংরক্ষণের প্রকল্প রূপায়িত হচ্ছে। ১৯৮৯-৯০ সালে ১১,৩০৫ হেক্টর জমিতে ভূমি ও জলসংরক্ষণের নানাবিধ কাজ করা হয়েছে। এর ফলে ১৪,৬১২ জন কৃষক উপকৃত হয়েছেন এবং ৭,৭২,৪২৮টি কর্মদিবস সৃষ্টি হয়েছে। ১৯৮৯-৯০ সালে আনুমানিক ১১,০০০ হেক্টর জমি উপকৃত হয়েছে। এছাড়া ১৯৮৮-৮৯ সালে ৯০,৯৭৫ হেক্টর জমিতে এবং ১৯৮৯-৯০ সালে ৯৩,০০০ হেক্টর জমিতে এলাকা সমীক্ষার কাজ করা হয়। ১৯৯০-৯১ সালে ভূমি ও জল সংরক্ষণ এবং সমীক্ষা সংক্রান্ত এই সব কাজই করা হবে।

## ১০। কৃষি উন্নয়নে আবহাওয়ার প্রকল্প

বৃষ্টিপাত ও আবহাওয়া সংক্রান্ত নানাবিধ তথ্য যেমন কৃষি পরিকল্পনা প্রণয়ন ও রূপায়ণের পক্ষে আবশ্যিক তেমনি চলতি আবহাওয়ার খবরাখবর মাঠের কাজ পরিকল্পনা ও সেইমতো কাজ করার পক্ষে কৃষকদের কাছে অত্যন্ত জরুরি। রাজ্যের বিভিন্ন স্থানে অবস্থিত ৫০টি কৃষি আবহাওয়া কেন্দ্র থেকে চলতি আবহাওয়া, সম্ভাব্য বৃষ্টিপাত ইত্যাদি বিষয়ে নানা তথ্য সংগ্রহ করা হয় এবং আকাশবাণী, দূরদর্শন মাধ্যমে তা সরাসরি কৃষকদের অবগতির

জন্য নির্দিষ্ট সময়ে প্রচার করা হয়। এর সঙ্গে চলতি আবহাওয়া উপযোগী কৃষিকাজ সম্পর্কীয় সুপারিশও কৃষকদের গণমাধ্যমে দেওয়া হচ্ছে। কৃষিকাজের জন্য প্রয়োজনীয় এইসব জরুরি তথ্য সংগ্রহ ও সরবরাহ ব্যবস্থা আগামী বছরও কার্যকর করা হবে।

**১১। কৃষি বিপণন**

বেপারি ও ফড়িয়াদের দ্বারা কৃষকরা যাতে তাদের উৎপন্ন ফসল বিক্রয়কালে বঞ্চিত না হন তারজন্য কৃষিপণ্য বিক্রয় ব্যবস্থার উন্নতি সাধনে রাজ্য সরকার নানাভাবে চেষ্টা চালাচ্ছেন। নিয়ন্ত্রিত বাজার স্থাপন, কৃষি হাট-বাজারের নিয়ন্ত্রণ ও উন্নয়ন, গ্রামের সঙ্গে কৃষিপণ্য বিক্রয়কেন্দ্রের যোগাযোগ স্থাপন, কৃষিপণ্য গুদামজাত ও পরিবহন ব্যবস্থার উন্নতিসাধন প্রভৃতি নানাবিধ কার্য রূপায়িত হচ্ছে।

১১.১। **নিয়ন্ত্রিত বাজার ও বাজারনিয়ন্ত্রণ ঃ** রাজ্যে মোট ৪০টি প্রধান নিয়ন্ত্রিত বাজার কমিটিসহ ৩৮টি প্রধান বাজার চত্বর এবং তাদের অধীন ৩০৯টি মহকুমাভিত্তিক উপবাজার চত্বর এ-পর্যন্ত সরকারিভাবে বিজ্ঞাপিত হয়েছে। যে ২৬টি প্রধান ও ১টি উপবাজার চত্বরের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে সেগুলির মধ্যে ২২টি প্রধান ও ১টি উপপ্রধান বাজারের নির্মাণকার্য প্রায় শেষ হতে চলেছে। এই বাজারগুলিতে গুদামজাত করা সহ বহুবিধ সুযোগ সৃষ্টি করা গেছে এবং ভারতীয় পাট নিগম ও বেনফেডকে সরাসরি কৃষকদের কাছ থেকে পাট কিনে গুদামজাত করার সুযোগ দেওয়া হয়েছে।

১১.২। **গ্রামীণ গুদাম ঃ** কৃষকেরা যাতে তাদের উৎপাদিত পণ্য গুদামজাত করে প্রয়োজনমতো উপযুক্ত সময়ে ন্যায্যমূল্যে বিক্রয় করতে পারেন তার জন্য ১,০০০ ও ৫০০ টন ক্ষমতা সম্পন্ন গুদাম প্রধানও উপবাজার চত্বরে নির্মাণ করা হচ্ছে। ইতিমধ্যে ১৪টি ১,০০০ টন ও ১৭টি ৫০০ টনের গুদাম নির্মাণ করা হয়েছে।

১১.৩। **খামার-বাজার সড়ক ঃ** গ্রামাঞ্চলে কৃষিপণ্যের পরিবহন ও সরবরাহ ব্যবস্থার উন্নতি করতে হলে খামার-বাজার সড়ক নির্মাণ ও তার রক্ষণাবেক্ষণ অতি আবশ্যিক। এ-পর্যন্ত মোট ৯৮৭.৭৪ কিমি এইরূপ সড়ক নির্মাণের কাজ শেষ করা হয়ে গেছে এবং ১৯৮৯-৯০ সালে এ বাবদ ৬৪.৪৭ লক্ষ টাকা খরচ অনুমোদন করা হয়েছে। প্রকল্পটির জনপ্রিয়তা ও কার্যকারিতার পরিপ্রেক্ষিত আগামী বছরও এই কার্যসূচি রূপায়িত হবে।

১১.৪। **অন্যান্য কার্যসূচি ঃ** উৎপাদিত কৃষিপণ্যের বিজ্ঞানসম্মত সংরক্ষণের জন্য ১৯৮৮-৮৯ সালে ২৮৩টি গার্হস্থ্য শস্যগোলা এবং পণ্য পরিবহনে সুযোগ সৃষ্টির জন্য ৩৯৫টি উন্নত গো-যান কৃষকদের সরবরাহ করা হয়েছে। এছাড়া উদ্বৃত্ত ফল ও সব্জী সংরক্ষণ করার জন্য নানাবিধ কার্যসূচি গ্রহণ হিমঘর ও বৃহদাকার গুদামগুলির নিয়ন্ত্রণ ও বৈধতাজ্ঞাপন, কৃষিপণ্যের বাজার দর সংগ্রহ, কৃষিপণ্যের গুণমাননিয়ন্ত্রণ প্রভৃতি নানাবিধ কার্যসূচি রূপায়িত করা হচ্ছে এবং এই সব কার্যসূচি ১৯৯০-৯১ সালেও রূপায়িত করা হবে।

**১২। কৃষি ও কৃষকদের নিরাপত্তামূলক প্রকল্প**

প্রকৃতি প্রভাবিত কৃষিকাজে কৃষক যে মূলধন নিয়োগ করে তার সুরক্ষা এবং বৃদ্ধ, অকর্মণ্য, নিঃসহায় গরিব কৃষকদের সামাজিক নিরাপত্তা সুরক্ষা করবার জন্য রাজ্যে শস্যবিমা

ও **কৃষক পেনশন** এই দুটি প্রকল্প রূপায়িত করা হচ্ছে। কৃষক পেনশন প্রকল্পটি এই রাজ্যে সরকার দেশের মধ্যে প্রথম শুরু করে ১৯৮০-৮১ সালে।

১২.১। **শস্যবিমা ঃ** কৃষকের মাঠের ফসল প্রাকৃতিক কারণে বা রোগ-পোকার আক্রমণে ক্ষতিগ্রস্ত হলে শস্যবিমা মাধ্যমে সেই ক্ষতিপূরণ করার প্রকল্প রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার এবং ভারতীয় সাধারণ বিমা নিগম যৌথ উদ্যোগে ১৯৮৫ সালে গ্রহণ করে। ১৯৮৯-৯০ সালে ৩,৭১,৬৪৯ জন কৃষকের মোট ৪৭.০৩ কোটি টাকা মূল্যের আমন ধানের ফসলবিমা করা হয়। রবি মরসুমে নির্বাচিত ১৪৭টি ব্লকে বোরো ধান, ১৫৬টি ব্লকে গম, ১৫৯টি ব্লকে তৈলবীজ এবং ৪টি জেলায় ডালশস্য ফসলবিমা প্রকল্পের আওতায় আনা হয়। ১৯৮৯-৯০ সালে ১৩,৯০৩ জন কৃষক খরিফ মরসুমে ক্ষতিগ্রস্ত ফসলের জন্য ১৯.৬৩ কোটি টাকা ক্ষতিপূরণ পেয়েছেন এবং রবি মরসুমে ২.৭৮ কোটি টাকা ক্ষতিপূরণ পাবেন বলে ধার্য করা হয়েছে। ১৯৯০-৯১ সালেও প্রকল্পটি কার্যকর করা হবে।

১২.২। **কৃষক পেনশন ঃ** ন্যূনতম ৬০ বছর বয়স্ক ক্ষেতমজুর, বর্গাদার বা অনধিক ৩ বিঘা জমির মালিক এমন কৃষককে এই প্রকল্পের মাধ্যমে ৬০ টাকা পেনশন দেওয়া হচ্ছে। এছাড়া ৫৫ বছর বা ততোধিক বয়স্ক কৃষক ক্ষেতমজুর ও বর্গাদার শারীরিকভাবে রোগ বা দুর্ঘটনায় অকর্মণ্য হলেও এই সুযোগ পেতে পারেন। ১৯৮৯-৯০ সালেও প্রকল্পের কাজ চলেছে এবং ১৯৯০-৯১ সালেও তা চলবে।

১৩। **কৃষি-পরিসংখ্যান ও মূল্যায়ন**

কৃষি-পরিসংখ্যান সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখা কৃষি-পরিসংখ্যানগত নানাবিধ তথ্য কৃষক ও কৃষকের জমি থেকে সংগ্রহ করছে। বর্তমানে রাজ্য পরিসংখ্যান ব্যুরো এবং কৃষি বিভাগের শাখা যৌথভাবে বিভিন্ন ফসলের চাষ এলাকায় উৎপাদন ফলন প্রভৃতি নানাবিধ প্রয়োজনীয় তথ্য সংগ্রহে লিপ্ত আছে। এছাড়া কৃষি-সম্প্রসারণসহ বিভিন্ন প্রকল্পের মূল্যায়নের প্রকল্প রূপায়ণ, পরিবর্তন, পরিবর্ধন প্রভৃতি নানা বিষয়ে তথ্যাদি সরবরাহ করছে। ইতিমধ্যে কৃষি-আদমসুমারি (১৯৮৫-৮৬) সংক্রান্ত যাবতীয় তথ্য সংগ্রহ করে ভারত সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। আশা করা যায় ১৯৯০-৯১ সালে এ সংক্রান্ত রিপোর্ট পেশ করা হবে।

১৪। **১৯৯০-৯১ সালে কৃষি-উৎপাদনের লক্ষ্যমাত্রা**

সপ্তম যোজনাকালে কৃষি-উন্নয়ন ও কৃষি-উৎপাদন বৃদ্ধি সংক্রান্ত যে অভিজ্ঞতা অর্জন করা গেছে এবং তার ভিত্তিতে অষ্টম যোজনাকালে যে কৃষি-উন্নয়ন নীতি ও কার্যসূচিগুলি গ্রহণ করার প্রস্তাব রাখা হয়েছে তার পরিপ্রেক্ষিত ১৯৯০-৯১ সালে মোট খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১০৯.৬৯ লক্ষ টন। এর মধ্যে মোট চালের উৎপাদন লক্ষ্যমাত্রা হচ্ছে ৯৮.০ লক্ষ টন। বিভিন্ন ফসলের উৎপাদন লক্ষ্যমাত্রা ২নং সংযোজনীতে দেওয়া হল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯০-৯১ সালে কৃষিখাতে ব্যয়-বরাদ্দের দাবি প্রসঙ্গে কৃষি-নীতি কৃষি-পরিস্থিতি উৎপাদনের লক্ষ্যমাত্রা এবং বিভিন্ন উন্নয়নমূলক কার্যসূচি রূপায়ণ

সংক্রান্ত নানাবিধ তথ্য বিধানসভায় পেশ করে উক্ত ব্যয়-বরাদ্দের অনুমোদন প্রার্থনা করি

**জয়হিন্দ**

**সংযোজনী-১**

বিভাগীয় গবেষণাক্ষেত্র থেকে উদ্ভাবিত বিভিন্ন ফসলের অধিক ফলনশীল উন্নত জাত

| ফসল | | জাত |
|---|---|---|
| ধান | ... | লক্ষ্মী, সি এন এম-২৫, ক্ষিতীশ, সুরেশ, বিরাজ, কুন্তি মন্দিরা, যোগেন, সবিতা, মাতঙ্গিনী, নলিনী, অমূল জলধি-১,জলধি-২ |
| | | মুনাল, পাংকে |
| ডালশস্য | .... | মুগঃ সোনালী, পান্না |
| | | কালই ঃ কালিন্দী |
| | | মুসুর ঃ আশা, রঞ্জন |
| | | ছোলা ঃ মহামায়া-১, মহামায়া-২ |
| | | অড়হর ঃ শ্বেতা, চুণী, রবি |
| | | মটর ঃ ধূসর |
| | | খেসারি ঃ নির্মল |
| তৈলবীজ | ... | সরিষা ঃ অগ্রণী, পাঞ্চালী, সীতা, সরমা, বিনয়, ভাগীরথী, |
| | | সংযুক্তা ঃ অসেচ |
| | | তিসি ঃ নীলা |
| | | তিল ঃ তিলোত্তমা, রমা |
| গম | ... | পূর্বালী (বি-ডবলিউ-১১) |
| | | উর্বরা (বি-ডবলিউ-১০০৮) |

**সংযোজনী-২**

**১৯৯০-৯১ সালে প্রধান ফসলের উৎপাদন লক্ষ্যমাত্রা**

| ফসল | | উৎপাদন লক্ষ্যমাত্রা |
|---|---|---|
| ১। মোট চাল | ... | ৯৮ লক্ষ টন |
| ২। গম | ... | ৭ লক্ষ ৫৫ হাজার টন |
| ৩। অন্যান্য তন্ডুল | ... | ১ লক্ষ ৬৪ হাজার টন |
| মোট তন্ডুল | ... | ১ কোটি ৭ লক্ষ ১৯ হাজার টন |
| ৪। ডালশস্য | ... | ২ লক্ষ ৫০ হাজার টন |
| মোট খাদশস্য | ... | ১ কোটি ৯ লক্ষ ৬৯ হাজার টন |
| ৫। তৈলবীজ | ... | ৪ লক্ষ ৫০ হাজার টন |
| ৬। পাট | ... | ৫০ লক্ষ বেল |
| ৭। আলু | ... | ৩৭ লক্ষ ৫০ হাজার টন |
| ৮। আখ | ... | ৮ লক্ষ ৯৫ হাজার টন |

## DEMAND No. 48

**Major Head : 2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation**

**Shri Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.10,34,09,000 be granted for expenditure under Demand No.48, Major Head : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation".

(This is inclusive of a total sum of Rs.2,58,52,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 49

**Major Head : 2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)**

**Shri Prabhas Phodikar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.46,65,36,000 be granted for expenditure under Demand No.49, Major Head : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.11,66,34,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Prabhas Phodikar was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

**বিভাগীয় পরিকাঠামো**

সরকারি কার্য-পরিচালনা বিধি অনুযায়ী প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের প্রথম কাজ—রাজ্যের প্রাণী-সম্পদের সমুন্নয় ও সদ্ব্যবহার, দ্বিতীয় কাজ—দোহ-উন্নয়ন, তৃতীয় কাজ— প্রাণী-স্বাস্থ্য সুরক্ষায় সহায়তা ও প্রাণী চিকিৎসা শিক্ষার প্রসার, চতুর্থ কাজ—বিভাগীয় দুটি নিগম বিষয়ক। একসূত্রে গ্রথিত করে বলা যায় "প্রাণী-বিকাশ"। এই বিকাশ কর্মসূচির প্রধান অঙ্গ হল— "সম্পদ-সম্প্রসারণ", "স্বাস্থ্য প্রযত্ন এবং প্রাণী-সম্পদ ও উপসম্পদের" যথাযথ সদ্ব্যবহার। এই বিভাগের কাজ "প্রাণী-সম্পদ অধিকার", "প্রাণী-স্বাস্থ্য অধিকার", "দোহ-বিকাশ অধিকার", "পশ্চিমবঙ্গ দোহ ও মুরগি-উন্নয়ন নিগম লিঃ" এবং "পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রসেসিং ও উন্নয়ন নিগম লিঃ"-এর মাধ্যমে সমন্বিত কর্মোদ্যোগের দ্বারা রূপায়িত হয়।

**মূল লক্ষ্য**

গ্রামীণ অর্থনীতি প্রাণী-সম্পদের বিশিষ্ট ভূমিকা, গুরুত্ব ও প্রয়োজনীয়তা অনস্বীকার্য। প্রাণী পালনের চিরাচরিত সহজাত পদ্ধতির সঙ্গে বৈজ্ঞানিক প্রযুক্তি সঞ্জাত উন্নত পদ্ধতির সুচারু সমন্বয় সাধন করা, রাজ্যের নিম্নমানের "প্রাণী-সম্ভারের" মানোন্নয়নের মাধ্যমে যথার্থ

"প্রাণী-সম্পদে" রূপান্তরিত করার ধারাবাহিক পরিকল্পিত উদ্যোগ ও 'বিকাশ অভিযান পরিচালনা করা।

বর্তমান আর্থ-সামাজিক ব্যবস্থায়, অধিক উৎপাদনক্ষম গৃহপালিত প্রাণী, পুষ্টিবিধান, জীবিক সংস্থান ও সহায়ক অর্থ উপার্জনের পথ সুগম করে দেয়। সঠিক পদ্ধতিতে, স্বল্পপায়াসে, কম খরচে প্রাণী-সম্পদের যথাযথ মানোন্নয়ন সম্ভব। আগ্রহী প্রাণী-পালকদের যথাযথ প্রশিক্ষণের মাধ্যমে প্রাণী পালনের বিভিন্ন প্রকল্পে উদ্যোগী করতে পারলে সারা রাজ্যে অর্থনৈতিক ক্ষেত্রে গ্রাম-শহরের দুর্বলতর আর্থিক কাঠামোয় মেদমজ্জা সঞ্চারিত হবে।

**বিভাগের দায়িত্ব**

বিভাগীয় কর্মধারাকে প্রণালীবদ্ধ কর্মসূচি রূপায়ণের মধ্য দিয়ে গণমুখি করা। গ্রামস্তরে পর্যন্ত প্রাণী পালন ধ্যান-ধারণায় পশ্চাদপদ মানুষের কাছে অধিক উৎপাদনশীল পদ্ধতির মর্মকথা অগ্রাধিকার ভিত্তিতে পৌঁছে দেওয়া। তাদের যথার্থ সহায়ক রূপে 'ভূমিকা' গ্রহণের মাধ্যমে কৃষিকর্মের 'অঙ্গ' হিসাবেই 'চাষের' দৃষ্টিভঙ্গিতে প্রাণী পালনে উদ্বুদ্ধ করা।

**প্রাণী-সম্পদ অধিকার**

এই অধিকার প্রাণী-সম্পদ ও প্রাণীজাত উপসম্পদের মানোন্নয়ন ও সদ্ব্যবহারের কাজে রত। তাই এই অধিকার রাজ্যের দুধ, মাংস, ডিম ও পশম প্রভৃতি উৎপাদন বৃদ্ধিকল্পে বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছে।

এজন্য সপ্তম যোজনার অভিজ্ঞতার ভিত্তিতে অষ্টম যোজনার প্রথম আর্থিক বৎসরে বিভিন্ন যোজনা খাতে ৩৭৫.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। বিগত বৎসরের অর্থাৎ সপ্তম যোজনার শেষ বৎসরের অভিজ্ঞতার ভিত্তিতে অষ্টম যোজনার প্রথম বৎসর অর্থাৎ ১৯৯০-৯১-এর দুধ, ডিম, মাংস প্রভৃতি উৎপাদনের নিম্নলিখিত লক্ষ্যমাত্রা স্থিরীকৃত হয়েছে ঃ

| বিষয় | অনুমিত উৎপাদন ১৯৮৯-৯০ | লক্ষ্যমাত্রা ১৯৯০-৯১ |
|---|---|---|
| দুধ (লক্ষ টন) | ৩০.০০ | ৩২.৪০ |
| ডিম (কোটি সংখ্যা) | ২১৯.৮০ | ২২৬.৮০ |
| ব্রয়লার (লক্ষ সংখ্যা) | ২০০.০০ | ২২০.০০ |
| মাংস (হাজার টন) | ১২০৪.৩২ | ১২৭৬.১০ |
| পশম (লক্ষ কেজি) | ৫.০০ | ৫.১৬ |

**গো-উন্নয়ন কর্মসূচি**

অন্যান্য রাজ্যের তুলনায় এ রাজ্যে স্বীকৃত মানের গরু না থাকায়, দেশি গরুর মানোন্নয়ন অতীব প্রয়োজন। এর জন্য দরকার সংকরায়ণ পদ্ধতির ব্যাপক প্রসার। যার মূল লক্ষ্য বিদেশি জার্সি বা হলস্টিন প্রজাতির সঙ্গে সংকরায়ণ মাধ্যমে উন্নত প্রজন্ম সৃজন করা। দেশি

গরুর গর্ভজাত নবজাতক সংকর প্রজন্ম দ্রুত বৃদ্ধি পায় এবং দ্রুত প্রজননক্ষম হয়। ফলশ্রুতি হিসাবে দুধের উল্লেখযোগ্য উৎপাদন বৃদ্ধি এবং দুই বিয়ানের ব্যবধান হ্রাস। এই কর্মসূচির ব্যাপক প্রসারের উদ্দেশ্যে নিবিড় গো-উন্নয়ন প্রকল্পে, কি ভিলেজ প্রকল্প, পার্বত্য গো-উন্নয়ন প্রকল্প প্রভৃতি চালু আছে। সেই সঙ্গে পরিপূরক ব্যবস্থা হিসাবে প্রাণী-স্বাস্থ্য অধিকারের হিমায়িত গো-বীজ সম্প্রসারণ প্রকল্প এবং সমবায় দুগ্ধ ইউনিয়নের মাধ্যমেও সংকর প্রজনন ব্যবস্থার প্রসার বিদ্যমান। এখানে উল্লেখ্য, এই বৎসরই সর্বপ্রথম "প্রাণী-সম্পদ অধিকার"ও নির্বাচিত সংযোজিত অঞ্চলে হিমায়িত গো-বীজ মাধ্যমে কৃত্রিম প্রজনন করার কর্মসূচি নিয়েছে।

সংকরায়ণ ব্যবস্থায় প্রাণী-সম্পদের মানোন্নয়নের জন্য তরলীকৃত গো-বীজ বা হিমায়িত গো-বীজ মাধ্যমে কৃত্রিম প্রজনন বা স্বাভাবিক প্রক্রিয়া সবই বহাল থাকছে। এই অভিযান প্রাণী-বিকাশ মূল কেন্দ্র, উপকেন্দ্র, সহায়ক কেন্দ্র, প্রাণী-স্বাস্থ্য কেন্দ্র, পঞ্চায়েত ও সমবায় সংস্থা, স্বেচ্ছাসেবী সংগঠন প্রভৃতির মাধ্যমে চলছে এবং চলবে। ১৯৮৯-র ডিসেম্বর পর্যন্ত ৫.৪ লক্ষ কৃত্রিম প্রজননের হিসেব মেলে।

১৯৮৭-৮৮ সালে দুগ্ধ উৎপাদন ছিল ২৬.৬৪ লক্ষ টন। ১৯৮৮-৮৯ সালে এই উৎপাদন ২৭.০৪ লক্ষ টনে পৌঁছেছে। ১৯৮৯-র জুলাই সমীক্ষায় ঐ বৎসরের প্রথম ছয় মাসে ১৫.০০ লক্ষ টন দুগ্ধ উৎপাদনের হিসেব মেলে।

**সংকর বক্‌না বাছুর প্রতিপালন**

সংকর বাছুরের রোগপ্রবণতা প্রবল। অথচ দেশি গরুর দুগ্ধ উৎপাদন ক্ষমতা সীমিত থাকায় সংকর বাছুর প্রতিপালন প্রকল্প অতীব প্রয়োজনীয়। সেজন্য ৪ মাস থেকে ১২ মাস পর্যন্ত সংকর বক্‌না বাছুর প্রতিপালন ইতিমধ্যেই চালু হয়েছে। সুষম খাদ্যের যোগন (৫০-৬৬⅔ শতাংশ অনুদান সহ) কৃমিনাশন ঔষধ বিতরণ, টিকাদান এবং বিমা ব্যবস্থায় ক্ষুদ্রচাষী ও কৃষি মজুরের নিজস্ব বক্‌না বাছুর এই প্রকল্পের আওতাভুক্ত। এইপ্রকল্প ২৪-পরগনা উত্তর ও দক্ষিণ, হুগলি, বর্ধমান মেদিনীপুর, মুর্শিদাবাদ, মালদা, নদীয়া, পশ্চিম দিনাজপুর ও দার্জিলিং জেলায় চালু আছে। অন্যান্য জেলায় এর প্রসার ঘটানো হচ্ছে।

**সংকর বাছুর সরবরাহ**

বিভিন্ন গ্রামোন্নয়ন প্রকল্পে হাউস ডেয়ারি প্রকল্প চালু করতে সংকর গাভী সংগ্রহের ক্ষেত্রে বিশেষ অসুবিধা আছে। এজন্য গত আর্থিক বছরে হরিণঘাটা সরকারি খামারে দেশি গরুর গর্ভ উৎপাদিত বক্‌না বাছুর বৎসর কাল পালন করে তফসিলি জাতি ও উপজাতি এবং আগ্রহী প্রাণী-পালকদের মধ্যে অগ্রাধিকার ভিত্তিতে ন্যায্যমূল্যে বিতরণের জন্য একটি প্রকল্প গৃহীত হয়েছিল। প্রকল্পের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে এবং ইতিমধ্যেই ১৪০টি গরু প্রজননের জন্য হরিণঘাটায় ব্যবহৃত হচ্ছে।

**টাট্টু ঘোড়া প্রকল্প**

পশ্চিমবঙ্গের কয়েকটি জেলায় গ্রামীণ পরিবহনের ক্ষেত্রে ঘোড়ার গাড়ি ব্যবহৃত হয়। এইসব ঘোড়া খুবই নিম্নমানের এবং প্রজননের ক্ষেত্রে বেশ কিছু অসুবিধা লক্ষ্য করা গেছে। সেই কথা স্মরণ রেখে উন্নত প্রজন্মের প্রজননক্ষম টাট্টু ঘোড়া পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে

সরবরাহ করার একটি পরীক্ষামূলক প্রকল্প গ্রহণ করার প্রস্তাব করা হয়েছে।

**খরগোস প্রকল্প**

অভিজ্ঞতালব্ধ জ্ঞান থেকে প্রতীয়মান যে খরগোসের মাংস দৈহিক পুষ্টি সাধনে সক্ষম এছাড়া এর লোমে হস্তশিল্পের মাধ্যমে অলংকার ও অন্যান্য সৌখিন জিনিস তৈরি করতে গ্রামের মানুষ আগ্রহী হবে বলে আশা করা যায়। তাই ইতিমধ্যেই সীমিতভাবে খরগোস পালন প্রকল্প মঞ্জুর করা হয়েছে। এটিও পরীক্ষামূলক, এই প্রকল্পের জন্যও আর্থিক বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**গো-খাদ্যের উৎপাদন**

ব্যাপক চাষ-আবাদের ফলে এ রাজ্যে জমির উপর বিপুল চাপ সৃষ্টি হয়েছে। গো-চারণ ভূমির ক্রমালুপ্তি মুক্তাঙ্গন গো-পালনের চিরাচরিত পদ্ধতির অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। অথচ গাভীর উৎপাদন ক্ষমতা স্বাভাবিক পরিস্ফুটন ঘটাতে হলে যেমন প্রজননগত চরিত্র সৃষ্টির প্রয়োজন, তেমনি তার দৈহিক পুষ্টি এবং উৎপাদনের প্রয়োজনে বিজ্ঞানসম্মত খাদ্য প্রয়োজন। এই দৃষ্টিকোণ থেকে সুষম খাদ্য সররবরাহ বৃদ্ধির উদ্দেশ্যে 'এপিক' উৎপাদনের বৃদ্ধি ঘটানো হয়েছে। সংকর গো-পালকগণ যাতে ন্যায্য দামে সুষম খাদ্য পেতে পারে সেদিকে বিভাগ থেকে সজাগদৃষ্টি রাখা হয়।

উন্নীত প্রাণী পালনে সবুজ ঘাসের যথেষ্ট গুরুত্ব রয়েছে। উৎপাদন ব্যয় কম রাখতে এবং পুষ্টির যোগান নিশ্চিত করতেও সবুজ ঘাসের একান্ত প্রয়োজন। সাধারণ চাষের মধ্যেই একটি সবুজ ঘাসের ফসল তুলে নেবার গো-পালকদের উৎসাহ দেওয়া হচ্ছে। সারা রাজ্য জুড়ে সবুজ ঘাস চাষে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটাতে সরকার দৃঢ়সংকল্প। বন বিভাগের সক্রিয় উদ্যোগে এবং সামাজিক বনসৃজন প্রকল্পের অঙ্গ হিসাবে সবুজ ঘাস চাষে দৃষ্টিগ্রাহ্য অগ্রগতি কয়েকটি জেলায় লক্ষ্য করা গেছে। এই বিভাগ থেকে সেজন্য প্রয়োজনীয় বীজ এবং কারিগরি সহায়তার যৌথ উদ্যোগ চালু করা হয়েছে। এছাড়া জেলা পরিষদ ও ভূমি সংস্কার বিভাগের সহায়তায় পতিত জমিতে সবুজ ঘাস চাষ বিভাগের পরিকল্পনায় আছে।

পাশাপাশি সাধারণভাবে ধান ও গমের খড়ের পুষ্টিগুণ বাড়িয়ে গো-খাদ্য হিসাবে ব্যবহার করার জন্য গ্রামের মানুষকে উৎসাহিত করা হচ্ছে। এর জন্য সম্প্রসারণ ব্যবস্থার প্রসার ঘটানো হচ্ছে।

এ-সব প্রক্রিয়ার মূল উদ্দেশ্যে সুষম খাদ্যের ব্যবহার কমিয়ে উৎপাদন ব্যয় হ্রাস করা। কারণ সুষম খাদ্য উৎপাদনের জন্য যে-সব দানাশস্য ও অন্যান্য উপকরণ লাগে তার উৎপাদন এ রাজ্যে খুবই কম অন্য রাজ্য থেকে আনতে হয় এবং তার ফলে সুষম খাদ্য উৎপাদনে খরচ বেশি পড়ে। সব মিলিয়ে এই রাজ্যে দুগ্ধ উৎপাদন ব্যয় ক্রমশ বাড়ছে এবং ক্ষেত্রবিশেযে অলাভজনক হয়ে পড়ছে। জনগণকে এই সব উন্নত প্রক্রিয়ার ধ্যান-ধারণা পৌঁছে দিতে উদ্যোগ নেওয়া হয়েছে।

**হাঁস-মুরগি উন্নয়ন**

গৃহপালিত প্রাণী আমাদের গৌরব ও সম্পদ। তাই অন্যান্য প্রাণী পালনের সাথে হাঁস-

মুরগি পালন গ্রাম বাংলায় 'সহযোগী' বন্ধুর ভূমিকা গ্রহণ করে পুষ্টিবিধানের সঙ্গে সঙ্গে অর্থোপার্জনের সুযোগ ঘটায়। এছাড়া ব্যবসাগতভাবেও বহু মানুষ আজ গ্রামীণ মুরগি পালনের সাথে যুক্ত। 'মুক্তাঙ্গন' পদ্ধতিতে ৫-১০টি হাঁস-মুরগি পালন এবং 'আবৃতাঙ্গন' পদ্ধতিতে ১০০-২০০০ ডিম পাড়া মুরগি পালন সম্মিলিতভাবে এ রাজ্যে আলোড়ন সৃষ্টি করেছে। তাই ডিম উৎপাদনের সারা দেশে দ্বিতীয় স্থান অধিকার করে পশ্চিমবঙ্গ সকলের দৃষ্টি আকর্ষণ করেছে। তবুও ব্যবহার ও চাহিদা বৈশিষ্ট্যে অন্য রাজ্যের ডিম এখানকার বাজার দখল করে আছে। গত ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে ডিম উৎপাদন ২১৯.৮০ কোটি যেখানে ১৯৮৭-৮৮ সালের উৎপাদন ২১৫.৫০ কোটি। এক বৎসরে প্রায় পাঁচ কোটির মতো বৃদ্ধি পেয়েছে অথচ নমুনা সমীক্ষায় দেখা যায়, শতকরা ১৭ ভাগ মাত্র উন্নত হাঁস-মুরগি এ রাজ্যে রয়েছে, বাকি ৮৩ ভাগ দেশি। তাই দেশি মুরগির বদলে মুক্তাঙ্গন পদ্ধতিতে উন্নত মুরগির বাচ্চা বা বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ একান্ত জরুরি। বর্তমানে তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষকে উৎসাহ দেবার জন্য প্রকল্প চালু আছে। তবে, এর আরও ব্যাপক প্রসার প্রয়োজন।

বর্তমানে পশ্চিমবঙ্গে প্রায় ৮০ লক্ষ লেয়ার মুরগির বাচ্চা ও দুই কোটির মতো ব্রয়লার মুরগির বাচ্চা অন্যান্য দেশি মুরগির সঙ্গে পালিত হচ্ছে। সঙ্গে খাঁকি ক্যাম্পবেল জাতের হাঁসের বাচ্চা ও বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। বর্তমানে ৪০ হাজারের মতো অনুরূপ বাচ্চার হিসাব এ রাজ্যে মেলে। ব্রয়লার পালনের ক্ষেত্রে পূর্ব অনুমিত সংখ্যার দ্বিগুণভাবে বৃদ্ধি পেয়েছে। চাহিদা রয়েছে আরও বাচ্চার। সেজন্য, সরকারি প্রয়াসকেও এই উদ্যোগে সামিল করা হচ্ছে।

রাজ্য হাঁস-মুরগি খামার থেকে উন্নত জাতের মুরগির ডিম ও মুরগির বাচ্চা এ রাজ্যের মুরগি খামারীদের মধ্যে বিক্রি করা হচ্ছে। এইসব খামারের মধ্যে রানাঘাট ও মালদাস্থিত দুটি খামার থেকে বাণিজ্যিক ব্রয়লার মুরগির বাচ্চা ও ব্যবসায়িক ডিম পাড়া মুরগির বাচ্চা ইত্যাদি বিক্রি করা হচ্ছে। এছাড়া দুর্গাপুরে অবস্থিত মুরগির খামারে বাণিজ্যিক ডিম পাড়া মুরগির বাচ্চা উৎপাদনের জন্য 'প্যারেন্ট স্টক' আনা হয়েছে এবং ইতিমধ্যেই ডিম পাড়া মুরগির বাণিজ্যিক বাচ্চা সরবরাহ শুরু হয়েছে।

কোচবিহার, গোবরডাঙ্গা, নিমপীঠ, সিউড়ি এবং মেদিনীপুরের মুরগি খামারগুলিকে নব-পর্যায়ে মুরগির সঙ্গে খাঁকি ক্যাম্পবেল হাঁস রাখার ব্যবস্থা হয়েছে। এই খামারগুলি থেকে উন্নত জাতের হাঁস, মুরগির ডিম ও বাচ্চা তৈরি করে খামারীদের সরবরাহ করা হচ্ছে।

তবুও চাহিদার তুলনায় এ রাজ্যের উন্নত জাতের হাঁস-মুরগির অভাব থেকেই যাচ্ছে—ডিম ব্যবহারের চাহিদা মেটাতে অন্য রাজ্যের ডিম এ রাজ্যে আসছে। তাই দরকার উন্নত জাতের মুরগি পালনের সাথে সাথে উন্নত জাতের হাঁস পালনের আরও ব্যাপক প্রসার। এজন্য পশ্চিম দিনাজপুরে উন্নত জাতের হাঁস পালন ও সরবরাহ করার উদ্দেশ্যে একটি খামার স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ রাখা আছে। অপরদিকে হাঁস পালনকে আরও ব্যাপকভাবে উৎসাহ দেবার জন্য এবং প্রাণী-পালকদের চাহিদা মেটাতে কেন্দ্রীয় সরকারের সহায়তায় একটি আধুনিক প্রযুক্তিসম্মত আঞ্চলিক খামার স্থাপনের প্রস্তাব কেন্দ্রের কাছে দেওয়া যেতে পারে। এইসব কর্মসূচির সফল রূপায়ণের মাধ্যমে উন্নত জাতের হাঁস-মুরগির সংখ্যা বহুলাংশে বৃদ্ধি পাবে।

এ বৎসর একটি কোয়েল ব্রিডিং ফার্ম করার জন্য অর্থ-বরাদ্দ আছে। মাংসের চাহিদা মেটাতে কোয়েলের মাংস অনেকটা সহায়ক হবে। এজন্য প্রারম্ভিক পদক্ষেপ ইতিমধ্যেই নেওয়া হয়েছে।

দেখা যায় সরকারি খামার থেকে ১৯৮৯-৯০ সালে, ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত ৬৭,১৫৮টি উন্নত মুরগির বাচ্চা, ৫,০৮০টি হাঁসের বাচ্চা ও ১,০৫,০৯৯টি (হাঁস-মুরগি) বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করা হয়েছে। জুলাই ১৯৮৯-র সমীক্ষা থেকে অনুমান করা হচ্ছে যে ১৯৮৯-৯০-এ ২,২০০ লক্ষ ডিম উৎপাদনের লক্ষ্যমাত্রা ছাপিয়ে যাবে। এজন্যই ১৯৯০-৯১-এ ডিমের লক্ষ্যমাত্রা ২,৪৩০ লক্ষ ধার্য হয়েছে এবং ব্রয়লারের লক্ষ্যমাত্রা স্থিরীকৃত হয়েছে ২২০ লক্ষ।

**মেষ, ছাগল ও শূকর পালন**

ছাগ পালনে এ রাজ্য অগ্রগণ্য। বাংলার কৃষ্ণকায় ছাগলের গুণগত মান উন্নয়নের জন্য ভারতীয় গবেষণা পরিষদের উদ্যোগে মেদিনীপুর জেলার শালবনীতে এক হাজার একর জমির উপর একটি আঞ্চলিক ছাগ গবেষণাকেন্দ্র স্থাপনের প্রস্তাব এখনও ফলপ্রসূ হয় নি, তবে রাজ্য সরকার এখনও ঐ কেন্দ্র স্থাপনে কেন্দ্রীয় সরকারের সঙ্গে প্রয়োজনীয় প্রয়াস চালিয়ে যাচ্ছে।

রাজ্য সরকারের সীমিত উদ্যোগে তফসিলি জাতি ও উপজাতি পরিবারের পালিত ছাগলের উন্নত প্রজনন নিশ্চিত করার জন্য প্রজননক্ষম পুরুষ ছাগল সরবরাহ করার প্রকল্প বহাল থাকছে।

মেষ পালন এ রাজ্যে সীমাবদ্ধভাবে করা হয়। কারণ আবহাওয়া প্রতিকূল। তবুও মাংসের দামের উর্ধগতির পরিপ্রেক্ষিতে দক্ষিণ ও উত্তর চব্বিশ পরগনার সুন্দরবন অঞ্চলে, পুরুলিয়া বাঁকুড়া ও মেদিনীপুরের খরাপ্রবণ এলাকায় এবং বর্ধমান ও বীরভূম জেলার শুষ্ক অঞ্চলে মেষ পালনের প্রসার ঘটানো হচ্ছে। উন্নত প্রজনন-এর উদ্দেশ্যে পুরুষ মেষ সরবরাহ প্রকল্প বহাল থাকছে।

এখানে উল্লেখ্য কল্যাণী খামারে সীমিত সরকারি প্রচেষ্টায় বাংলার কৃষ্ণকায় ছাগল ও ভেড়ার উন্নত প্রজন্ম সৃষ্টি করার পরীক্ষা-নিরীক্ষা চলছে। ফল আশাপ্রদ। আবৃতাঙ্গন বা ডীপ-লিটার পদ্ধতিতে ছাগল ও মেষ পালন সাফল্যলাভ করেছে। এ ব্যাপরে কল্যাণী খামারে আরও পরীক্ষা-নিরীক্ষা চলছে।

হরিণঘাটা মাংস কারখানাকে পুনরুজ্জীবিত করার কাজে অনেকটা অগ্রগতি হয়েছে। ফলে উন্নত জাতের শূকর পালকগণ নিজ নিজ খামারের উদ্বৃত্ত শূকর ন্যায্য বিপণনের সুযোগ পাচ্ছে। অপরদিকে শূকর পালনকে ব্যবসাগত ভিত্তিতে প্রতিষ্ঠা করতে এ ব্যবস্থা সহায়ক ভূমিকা পালন করছে। সেইসঙ্গে মুরগির মাংস থেকেও সুস্বাদু শোধিত খাদ্যবস্তু তৈরি করা হচ্ছে। মুরগি ও শূকর মাংসজাত বিভিন্ন খাদ্যসামগ্রীর কলিকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে সুষ্ঠু বিপণন ব্যবস্থা চলছে। কলিকাতার নিউ মার্কেটে একটি স্টল খোলার প্রারম্ভিক ব্যবস্থা শেষ হয়েছে।

**বিশেষ প্রাণী-প্রজনন কর্মসূচি**

কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় বিশেষ প্রাণী-প্রজনন প্রকল্পের আওতাভুক্ত ক্ষুদ্র, প্রান্তিক চাষী এবং কৃষি-শ্রমিকদের বিকল্প আয়ের সুযোগ ঘটাতে এবং পরিবারের পুষ্টিবিধানের জন্য সংকর বক্না বাছুর, শূকর প্রতিপালনের সঙ্গে সঙ্গে ১০০ ডিম পাড়া মুরগির খামার স্থাপনের প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। এরজন্য প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ আছে।

**তফসিলি জাতি ও উপজাতির জন্য নির্দিষ্ট প্রকল্প**

প্রাণী-সম্পদ অধিকারের মোট বাজেটের ২২ শতাংশ তফসিলি জাতির জন্য এবং ৬ শতাংশ তফসিলি উপজাতির উন্নতিকল্পে নির্দিষ্ট থাকে। এর মধ্যে বেশির ভাগই পারিবারিক উদ্যোগে যথাক্রমে ৩৩১/৩ শতাংশ অনুদান ও বাকি অংশ ব্যাঙ্ক-ঋণ মাধ্যমে ব্যবসায়িক ভিত্তিতে গো-মহিষাদি পালনে উৎসাহিত করা হয়। এছাড়া বিকল্প আয়ের সুযোগ ঘটিয়ে আর্থিক কাঠামো দৃঢ় করতে শূকর, ভেড়া, ছাগল প্রভৃতি পালনে আগ্রহী করা হয়ে থাকে। এরজন্য এলাকাভিত্তিক প্রশিক্ষণকেন্দ্র স্থাপন, প্রাণী-খামার, গো-প্রজনন কেন্দ্র বা সবুজ ঘাস চাষের প্রদর্শনক্ষেত্র স্থাপন করে প্রাণী পালনের উপযোগী পরিবেশ সৃষ্টি করার উদ্যোগ নেওয়া হয়। এরজন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দীকৃত থাকছে।

**প্রশিক্ষণ ব্যবস্থা**

**খামারীদের জন্য**

স্ব-উদ্যোগে, স্ব-নিযুক্তির মাধ্যমে প্রাণী পালনের জন্য উন্নত প্রযুক্তিবিদ্যা সম্পর্কে সম্যক অবহিত হওয়া একান্ত বাঞ্ছনীয়। বাস্তব জ্ঞান ও অভিজ্ঞতায় সমৃদ্ধ করে তুলতে সব জেলায় সীমিতভাবে খামারীদের প্রশিক্ষণের ব্যবস্থা থাকছে এবং থাকবে। কিছু জায়গায় যথা, হরিণঘাটা, মালদা, বাঁকুড়া ও কার্শিয়াং-এর প্রশিক্ষণকেন্দ্রে খামারীদের থাকার ব্যবস্থা আছে। এর ক্রমপ্রসারে বিভাগ সচেষ্ট।

**বিভাগীয় কর্মীদের জন্য**

বিভিন্ন স্তরের প্রযুক্তিবিদদের নিয়মিতভাবে প্রশিক্ষিত করে তোলা হচ্ছে। রাজ্যস্থিত প্রশিক্ষণকেন্দ্র ছাড়াও ভারত সরকার বা ভারতীয় কৃষিগবেষণা পর্ষদ কর্তৃক আয়োজিত প্রশিক্ষণ ব্যবস্থার সুযোগ দেওয়া হচ্ছে। এই ব্যবস্থাকে একটি সুসংহত প্রয়াস হিসাবে রূপ দেবার জন্য এই বৎসর ব্যবস্থা থাকছে।

**প্রাণী-স্বাস্থ্য প্রযত্ন**

প্রাণী-সম্পদকে অধিকতর উৎপাদনমুখি করে তুলতে প্রাণী-স্বাস্থ্য প্রযত্নের গুরুত্ব অপরিসীম। তাই প্রাণী-স্বাস্থ্য অধিকারের কর্মসূচির মূল উদ্দেশ্য স্বাস্থ্য-সুরক্ষা ও স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধির উদ্যোগ সৃষ্টি। প্রাণী পালনের মাধ্যমেই সম্পদ সৃষ্টি ও গ্রামীণ মানুষের আর্থিক উন্নতির বিকাশ বহুলাংশে নির্ভরশীল। মনুষ্য দেহে সংক্রমণের সম্ভাবনাপূর্ণ রোগগুলির দমনের উপযোগী ও তাৎক্ষণিক ব্যবস্থাদি গ্রহণের উপর জন-স্বাস্থ্য সুরক্ষা নির্ভরশীল। অধিক উৎপাদনক্ষম প্রাণীসহ সকল প্রাণীরই রোগাক্রান্ত হওয়ার সম্ভাবনা প্রবল। তাই প্রাণী-স্বাস্থ্য সুরক্ষার উপর

বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে প্রাণী-স্বাস্থ্য ও গ্রামীণ অর্থনীতির উন্নতিকল্পে প্রকল্প ও কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এ সকল প্রকল্পগুলির রূপায়ণের মাধ্যমে সকল শ্রেণীর মানুষের প্রাণী-রোগ প্রতিরোধ সম্পর্কিত সচেতনতা বৃদ্ধি পাবে।

**প্রাণী চিকিৎসা**

গৃহীত প্রকল্পগুলির ব্লক পর্যায় বিস্তার ঘটিয়ে সাধারণ মানুষের প্রাণী-স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধির পথ সুগম করা একান্ত প্রয়োজন। এজন্য প্রচার শাখার সামগ্রিক উন্নতি বিধানের উপর যথোচিত গুরুত্ব আরোপিত। গবাদি প্রাণী প্রদর্শনী, চলচ্চিত্র ও পোস্টার এই কর্মসূচিতে গ্রামীণ মানুষের যে বিপুল উদ্দীপনা দেখা গেছে তা যথেষ্ট আশাব্যঞ্জক। বিভাগীয় দপ্তরের কর্মসূচি ও তাদের কাজের উন্নতির বিষয়ে প্রাণী-পালকদের মতামত গ্রহণের জন্য সমস্ত কেন্দ্রে মতামত বই চালু আছে। বর্তমানে এই রাজ্যে ১০৯টি রাজ্য প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র, ৩৪১টি ব্লক প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র ২৩৪টি অতিরিক্ত ব্লক প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র, ৮৩টি ভ্রাম্যমাণ প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র, ৪টি ভ্রাম্যমাণ রোগ নির্ণয় বীক্ষণাগারসহ প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র এবং ৫৯৫টি সহায়ক কেন্দ্র আছে। ১৯৮৯-৯০ সালে একটি রাজ্য প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র, ৩৬টি অতিরিক্ত ব্লক প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র, সুন্দরবন অঞ্চলে ৫টি ভাড়া করা যান্ত্রিক নৌকা এবং মেদিনীপুর ও সন্নিহিত জেলাগুলির জন্য রূপনারায়ণ নদীতে একটি ভ্রাম্যমাণ প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র (নদীবহুল অঞ্চলের জন্য ব্যবহৃত) এবং ২৫টি প্রাণী-বিকাশ সহায়ক কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। অনুমোদিত ৩৬টি অতিরিক্ত ব্লক প্রাণী-স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে ১৪টি তফসিলি উন্নয়ন কর্মসূচির অঙ্গীভূত ও ৭টি উপজাতি উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত। এছাড়া, অনুমোদিত ২৫টি প্রাণী-বিকাশ সহায়ক কেন্দ্রের মধ্যে ১২টি তফসিলি উন্নয়ন প্রকল্পের আওতায় এবং ৬টি উপজাতি উন্নয়ন কর্মসূচির অঙ্গীভূত।

এই রাজ্যের প্রাণী-সম্পদের সুরক্ষার জন্য প্রাণী-স্বাস্থ্যকেন্দ্রগুলির ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অপ্রতুল বলে পঞ্চায়েতের মাধ্যমে প্রাণী-পালকদের সঙ্গে নিরন্তর যোগাযোগ ব্যবস্থা স্থাপন করা হয়েছে। ত্রিস্তর পঞ্চায়েত প্রতিনিধিবৃন্দ এই বিষয়ে যথেষ্ট আগ্রহ দেখিয়েছেন এবং এই ধরনের কর্মসূচির সুষ্ঠু ও যথাযথ রূপায়ণের জন্য প্রয়োজনীয় সহায়তা করেছেন। গত ১৯৮৮-৮৯ আর্থিক বছরে বিভিন্ন ক্ষেত্রের প্রতিষ্ঠানগুলিতে ঔষধপত্র ও অন্যান্য সরঞ্জাম ক্রয়ের জন্য অর্থের বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে।

১। রাজ্য প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র—১২,০০০ টাকা থেকে ১৫,০০০ টাকা ;

২। ব্লক ও অতিরিক্ত ব্লক প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র—৫,০০০ টাকা থেকে ৬,৫০০ টাকা ;

৩। প্রাণী-বিকাশ সহায়ক কেন্দ্র—৩,৫০০ টাকা থেকে ৪,০০০ টাকা ;

৪। ভ্রাম্যমাণ প্রাণী-স্বাস্থ্যকেন্দ্র—৩,০০০ টাকা থেকে ৪,০০০ টাকা।

বিভিন্ন সময়ে প্রাণী-স্বাস্থ্যকেন্দ্রগুলির মাধ্যমে ১৯৮৯-৯০ আর্থিক বছরের ডিসেম্বর মাস পর্যন্ত ৩৮,৮২,৯৭০টি বিভিন্ন প্রজাতির প্রাণীর চিকিৎসা করা হয়েছে। এছাড়া ১,৪১,১২,১২৬টি প্রাণীকে বিভিন্ন সংক্রামক রোগের প্রতিষেধক টিকা দেওয়া হয়েছে। রাজ্যের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সপ্তাহে দুবার বিনামূল্যে মহামারী প্রতিরোধ টিকা দেওয়া হয়। তবে, 'এঁসো' রোগের প্রতিষেধক টিকাদান কর্মসূচি ৫০ শতাংশ ভরতুকি মূল্যের ভিত্তিতে দেওয়া হয়।

**রোগ নির্ণয় ও নিয়ন্ত্রণ**

যেকোনও ধরনের প্রাণীর মধ্যে পরজীবী ঘটিত রোগের আশঙ্কার জন্য প্রাণী-স্বাস্থ্যের সুরক্ষার প্রশ্নটি অত্যন্ত গুরুত্ব লাভ করেছে। পরজীবী ঘটিত রোগের পরীক্ষা-নিরীক্ষা ও দমনের উপর প্রাণী-স্বাস্থ্য অধিকার যথাযথ গুরুত্ব আরোপ করেছে। প্রাথমিক কেন্দ্র স্থাপিত হয়েছে এবং পরজীবী ঘটিত রোগের বীক্ষণাগারগুলি শক্তিশালী করা হয়েছে। দ্রুত রোগনির্ণয় ও প্রতিরোধ ব্যবস্থা গ্রহণের জন্য আঞ্চলিক বীক্ষণাগারগুলির ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে।

যক্ষ্মা ও ব্রুসেলোসিস্—দুটিই জনস্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক রোগ। এই রোগদুটি দমনের উদ্দেশ্যে ৪টি ব্রুসেলোসিস্ দমনকেন্দ্র এবং ৪টি যক্ষ্মারোগ দমনকেন্দ্র চালু রয়েছে। তাছাড়া, কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পের অধীনে নদীয়া ও হুগলি জেলায় ২টি যক্ষ্মারোগ ও ব্রুসেলোসিস্ দমনকেন্দ্র স্থাপন করা হয়েছে। এইসব প্রকল্পের কার্যক্ষেত্রের পরিধি বিস্তার করা হয়েছে এবং সংশ্লিষ্ট এলাকাগুলিতে প্রাণী-স্বাস্থ্য প্রযত্নের মূল্যায়নে যথেষ্ট সন্তোষজনক ফল লাভ করা সম্ভব হয়েছে।

'এঁসো' বা 'খুড়াই' (ফুট অ্যান্ড মাউথ ডিজিজ) একটি অত্যন্ত সংক্রামক রোগ। এই রোগের মৃত্যুর হার কম হলেও প্রাণীর উৎপাদন ক্ষমতা কমে যাওয়ার ফলে আর্থিক ক্ষতি হয়, বিশেষত সংকর ও উচ্চ উৎপাদনক্ষম প্রাণীর ক্ষেত্রে। রোগের প্রকোপ হ্রাস করা এবং রোগ দমনের জন্য সাহায্যপুষ্ট প্রকল্পের আওতায় 'এঁসো' রোগ প্রতিরোধে পঞ্চায়েতের সহযোগিতায় ভরতুকি মূল্যে টিকাদান ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পে জনসাধারণের যথেষ্ট সাড়া পাওয়া গেছে। টিকাদানের পর প্রতিটি স্বাস্থ্য-নির্দেশপত্রে তথ্যাদি লিপিবদ্ধ করা হচ্ছে। অল ইন্ডিয়া কো-অর্ডিনেটেড রিসার্চ প্রোজেক্ট-এর অধীনে 'এঁসো' রোগ ভাইরাসের শ্রেণীনির্ণয়, অনুসন্ধান ও গবেষণার কাজ চালানো হচ্ছে। যেহেতু ভাইরাসের অনুৎপাদন (অ্যান্টিজেনিক) প্রবণতা থাকে, সেহেতু রোগ প্রতিরোধ ও দমন কর্মসূচির সফল রূপায়ণে আমাদের রাজ্য ও প্রতিবেশি রাজ্যগুলির ভাইরাসের যথার্থ শ্রেণী নির্ণয় অত্যন্ত জরুরি।

'রানিখেত' মুরগির একটি মারাত্মক রোগ। উন্নত গুণমানের প্রতিষেধক টিকা উৎপাদনের মাধ্যমে রাজ্যে এই রোগের দমন কর্মসূচি রূপায়িত করা হচ্ছে। কিন্তু অনেক সময় নানা কারণে প্রতিষেধক টিকা ঠিকমতো কাজ করে না। প্রতিষেধকের রোগ প্রতিরোধ ক্ষমতা হ্রাসের কারণ অনুসন্ধানের জন্য একটি বীক্ষণাগার কাজ শুরু করে দিয়েছে।

সম্প্রতি পরজীবী ঘটিত থাইলেরিয়াসিস্ রোগের বৃদ্ধি ঘটেছে। সংকর প্রজাতির প্রাণীর মধ্যে এই রোগের সম্ভাবনা বেশি থাকে। রোগ নির্ণয় ও দমনের জন্য একটি বীক্ষণাগার কর্মরত আছে। তাছাড়া রোগের ঘটনা অনুসন্ধানের জন্য বিভিন্ন পরজীবী রোগ দমন শিবিরও স্থাপন করা হচ্ছে।

জাতীয় স্তরের মারাত্মক রোগের জন্য কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পের আওতায় বিশেষ ধরনের দমন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কুকুরের রেবিস রোগ দমন কর্মসূচির আওতায় গৃহ-পালিত কুকুরকে আবশ্যিক প্রতিষেধক টিকা দান এবং পথের কুকুর ও পাগলা কুকুর নির্মূল করে ফেলার কাজ হাতে নেওয়া হয়েছে। রাজ্যে হাঁস-মুরগি খামার শিল্পের প্রসারের জন্য হাঁস-মুরগির রোগের যথাযথ অনুসন্ধান ও রোগ দমন কর্মসূচি একটি পূর্বশর্ত। খামারীদের

সহায়তার জন্য গড়বেতায় একটি সবরকম আধুনিক সুযোগ-সুবিধাযুক্ত হাঁস-মুরগির রোগ নির্ণয় বীক্ষণাগার বর্তমানে ভাড়াবাড়িতে চালু আছে। এ সম্পর্কে ভবন নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতা ইতিমধ্যেই পাওয়া গেছে। মুরগির ম্যারেক্স-পুলোরাম রোগ দমনে জেলাস্তরে তিনটি কেন্দ্র রয়েছে। মারাত্মক 'সোয়াইন ফিভার' রোগগ্রস্ত শূকরকে নির্মূল করে এই রোগ দমনে জোর দেওয়া হচ্ছে। এজন্য ক্ষতিগ্রস্ত প্রাণী পালককে যথাযথ ক্ষতিপূরণ দেওয়া হয়।

'গুটি রোগ (রিন্ডারপেস্ট) গবাদি প্রাণীর সবচেয়ে মারাত্মক রোগ। এই রোগে মৃত্যুর হার অত্যন্ত বেশি। ফলে প্রাণীপালকদের বড়রকমের আর্থিক ক্ষতির সম্ভাবনা থাকে। এইজন্য 'সতর্কতামূলক ও বিস্তাররোধী টিকা' প্রদান করা হচ্ছে। এই পরীক্ষা বেশ সন্তোষজনক বলে প্রমাণিত হয়েছে এবং এর ফলে রোগের ঘটনাও অনেক কমে গেছে। এই রোগ সম্পূর্ণ নির্মূল করে ছ' বছরের মধ্যে রোগের ঘটনাকে 'শূন্য' পর্যায়ে নিয়ে আসাব জন্য রাজ্যে 'অপারেশন রিন্ডারপেস্ট জিরো' নামে একটি প্রকল্পের সূত্রপাত ঘটানো হয়েছে। বারাসতের রিন্ডারপেস্ট বীক্ষণাগার এবং আরেকটি আঞ্চলিক বীক্ষণাগারে রোগনির্ণয় ও দমনের সুযোগ-সুবিধা বৃদ্ধি করা হয়েছে।

গৃহপালিত প্রাণীদের সংক্রামক রোগের গতি-প্রকৃতি নিরীক্ষা ও অনুসন্ধান হল যে-কোনও প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের পূর্বশর্ত। এক্ষেত্রে যে-কোনও তথ্য তার নিজের দাবিতেই একটি প্রয়োজনীয় বস্তু হিসেবে গণ্য হওয়া উচিত, যেহেতু তার উপযুক্ত সদ্ব্যবহার হলে বিনিয়োগ ফেরতের পরিমাণ বহুগুণ বৃদ্ধি পেতে পারে। প্রাসঙ্গিক তথ্যাদি সংগ্রহ এবং রোগ ও তার পূর্বাভাস ব্যবস্থার সাময়িক ও বিশেষ শ্রেণীভাগ করতে সহায়ক হবে। এজন্য প্রাণী-সতর্কতাকেন্দ্রকে শক্তিশালী করা হয়েছে। যত সঠিকভাবে প্রাপ্ত তথ্যাদি সদ্ব্যবহারের কৌশল প্রয়োগ করা যাবে, তত বেশি পরিমাণে রোগের সঙ্গে মোকাবিলা করা সম্ভব হবে।

গো-উন্নয়নে সংকরায়ণ প্রযুক্তিকে আরও সম্প্রসারিত করতে প্রাণী-সম্পদ অধিকারের তরলীকৃত ব্যবস্থার পাশাপাশি প্রাণী-স্বাস্থ্য অধিকারের বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে কৃত্রিম প্রজননের ক্ষেত্রে উন্নতমানের জার্ম প্লাজম্ প্রবর্তনের ফলে অনেকদিন থেকেই প্রথম শ্রেণীর দেশিয় গো-সম্পদ উৎপাদন সম্ভব হচ্ছে, তবে এর কিছু সীমাবদ্ধতা রয়েছে। ১৯৮৫ সাল থেকে এই রাজ্যে প্রাণী-স্বাস্থ্য অধিকারের তত্ত্বাবধানে হিমায়িত গো-বীজ প্রযুক্তি প্রবর্তন করা হয়েছে। প্রথম বছরে ৪টি কেন্দ্র মঞ্জুর করা হয়েছিল এবং রাজ্যস্তরে অদ্যাবধি ১৪৫টি হিমায়িত গো-বীজ কেন্দ্র পর্যায়ক্রমে অনুমোদন করা হয়েছে। আরও ২৫টি কেন্দ্র বর্তমান আর্থিক বছরেই অনুমোদন করা হয়েছে। জেলাভিত্তিক গ্রামীণ উন্নয়ন কর্তৃপক্ষের অনুমোদনক্রমে বীরভূম ও নদীয়া জেলায় যথাক্রমে ১৮টি ও ৪টি কেন্দ্র স্থাপন করা হয়েছে। জেলাভিত্তিক গ্রামীণ উন্নয়ন কর্তৃপক্ষের অনুমোদনক্রমে বর্ধমান জেলায় চলতি আর্থিক বছরেই কাজ শুরু করে দেবে। কেন্দ্রীয় সরকার আরও একটি প্রকল্প মঞ্জুর করেছেন। এই প্রকল্পে বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়া ও দক্ষিণ ২৪- পরগনা জেলায় ৩০০টি হিমায়িত গো-বীজকেন্দ্র স্থাপন করা যেতে পারে। এই কর্মসূচি জেলা কর্তৃপক্ষের অনুমোদন সাপেক্ষে শীঘ্রই রূপায়িত হবে।

অনেক সময় দেখা গেছে, যে-সব প্রাণীকে ছুটির দিনে কিম্বা কাজের সময় অতিক্রান্ত হবার পর প্রজননের জন্য আনা হয়, তাদের প্রতি যথাযথ যত্ন নেওয়া সম্ভব হয় না। এই

দিকে লক্ষ্য রেখে উৎসাহী পঞ্চায়েত মনোনীত স্বেচ্ছাসেবী তরুনদের এই কাজে নিয়োজিত করার উদ্দেশ্যে একটি পরীক্ষামূলক কর্মসূচি প্রণয়ন করা হয়েছে। দক্ষিণ২৪-পরগনা, বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর (পূর্ব), মেদিনীপুর (পশ্চিম) ও কোচবিহার জেলায় ২টি করে পঞ্চায়েত সমিতি এলাকায় সর্বমোট ১০২টিগ্রাম পঞ্চায়েতকে যাতে এই কর্মসূচির আওতায় আনা যায়, সেই বিষয়টি সরকারের অনুমোদন পেয়েছে। প্রকল্পটি সফলভাবে রূপায়িত হলে অন্যান্য পঞ্চায়েত সমিতিগুলিকেও এর আওতায় আনা হবে। ঝাড়গ্রাম উন্নয়ন, সুন্দরবন উন্নয়ন, সুসংহত উপজাতি উন্নয়ন প্রকল্প জেলাভিত্তিক গ্রামীণ উন্নয়ন সংস্থা প্রভৃতি জেলাস্তরের সংগঠনগুলিও ·এই প্রকল্প গ্রহণে সম্মত হয়েছে।

ভ্রূণ-স্থাপন প্রযুক্তির মতো জৈব প্রযুক্তির প্রবর্তনের ফলে ভারতীয় গবাদি প্রাণীর উচ্চ উৎপাদনশীলতার ক্ষেত্র উন্মুক্ত হয়েছে বলা যেতে পারে। ভারতবর্ষে এই প্রযুক্তির কার্যকারিতা ইতিপূর্বেই প্রমাণিত হয়েছে।

প্রতিষেধক ব্যবস্থাকে অগ্রাধিকার দেওয়ার ফলে বিভিন্ন ক্ষেত্রগুলির চাহিদা পূরণের উদ্দেশ্যে কেন্দ্রীয় প্রতিষেধক উৎপাদনকেন্দ্রে সব ধরনের টিকার উৎপাদনবৃদ্ধি করা হয়েছে। ৩টি রোগের জন্য 'টিস্ কালচার' টিকার উৎপাদন বৃদ্ধি করা হয়েছে। ছাগলের বসন্তের টিকা উৎপাদন এই বিভাগের একটি নবতম সংযোজন।

**প্রশিক্ষণ ব্যবস্থা**

উৎপাদনের ক্ষেত্রে প্রযুক্তিজ্ঞানকে হালফিল করার জন্য বিভিন্ন শ্রেণীর ক্ষেত্রকর্মীদের প্রাণী-স্বাস্থ্য প্রশিক্ষণ অত্যন্ত জরুরি। এই উদ্দেশ্যে রাজ্যের প্রশাসনিক প্রশিক্ষণ ভবনে ও অন্যান্য প্রধান ভবনগুলিতে কর্মীদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে যাতে এই প্রযুক্তিজ্ঞানকে তৃণমূল পর্যায়ে সঞ্চালিত করা যায়।

**প্রাণী-স্বাস্থ্য সুরক্ষা এবং প্রাকৃতিক বিপর্যয়কালীন রোগ প্রতিরোধ**

গত ১৯৮৯ সালের আগস্ট মাসে বন্যার দরুন মেদিনীপুর (পূর্ব), মুর্শিদাবাদ, হুগলি ও হাওড়া জেলায় প্রাণী ও হাঁস-মুরগির মহামারীর আশঙ্কা দেখা দিয়েছিল। রোগ দমনের উদ্দেশ্যে সেই সময় ৬৪,২৯৫টি প্রাণীর চিকিৎসা করা হয় এবং ১,১৩,১৭০টি প্রাণীকে সংক্রামক রোগের প্রতিষেধক টিকা দান করা হয়। প্রায় প্রতি গ্রাম পঞ্চায়েত এলাকায় জরুরি ভিত্তিতে স্বাস্থ্য-শিবির পরিচালনা করা হয়।

স্বাস্থ্য রক্ষার জন্য মাংস সরবরাহের এক বিশেষ ভূমিকা আছে। এই লক্ষ্যে রাজ্যের নগর ও পুরসভার শহরগুলিতে কসাইখানার উন্নয়ন ও আধুনিকীকরণের প্রকল্পটি ফলপ্রসূ করার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হবে।

**গণ-সংযোগ ও জন-উদ্যোগ**

প্রাণী-সম্পদ বিকাশ কর্মসূচির সফল রূপায়ণ পঞ্চায়েত প্রতিনিধিদের অংশগ্রহণের উপর নির্ভরশীল যেহেতু তারাই গ্রামীণ জনসাধারণের সবচেয়ে কাছের মানুষ। অদূর ভবিষ্যতে প্রাণী-সম্পদের সামগ্রিক উন্নয়নের জন্য কৃষকদের উৎসাহিত করার অপরিসীম গুরুত্ব রয়েছে। কারণ, তারা উৎপাদনের সঙ্গে প্রত্যক্ষভাবে সংযুক্ত আছেন। প্রাণী-সম্পদ বিকাশ বিভাগ সমগ্র

রাজ্যে 'সুসংহত প্রাণী-বিকাশ প্রশিক্ষণ' শীর্ষক একটি বড় আকারের সুসংহত প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করেছে। একই বস্তু নিয়ে একই পদ্ধতিতে, একই মানের প্রযুক্তিগত ভাবধারায় শিক্ষাগ্রহণ, আলোচনা, পর্যালোচনায় মাধ্যমে ধ্যান-ধারণা, অর্জিত জ্ঞান, এলাকাগত বৈশিষ্ট্য বিশ্লেষণ ও অভিজ্ঞতা বিনিময় এই প্রশিক্ষণ কর্মসূচির মূল দৃষ্টিভঙ্গি। প্রাণী-সম্পদ বিকাশের প্রাথমিক প্রয়োজনগুলি যেমন, প্রজনন, খাদ্য সরবরাহ, স্বাস্থ্য সুরক্ষা, ব্যবস্থাপনা ও বাজার তৈরির বিষয়গুলি এমনভাবে বিশ্লেষণ করা হয়েছে, যাতে কৃষকদের সহজেই তা বোধগম্য হয়। বিভিন্ন স্তরে প্রযুক্তি বিনিময়ের জন্য বিষয়ানুগ মানের সমতা প্রয়োজন। এই উদ্দেশ্যে প্রকাশিত প্রশিক্ষণ গ্রন্থটি অত্যন্ত উপযোগী বলে প্রমাণিত হয়েছে। এই সমস্ত কর্মসূচিতে বিভিন্ন স্তরে পঞ্চায়েত সমিতি, কৃষক সংগঠন, পুরসভা, নোটিফায়েড এরিয়া, মহিলা সংগঠনের প্রতিনিধি, উৎসাহী প্রাণী পালক ও বিভাগীয় প্রতিনিধিদের সক্রিয় যোগদানকে স্বাগত জানানো হয়েছে। এই কর্মসূচিটি জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, মহিলা সমিতি, কৃষক সংগঠন স্বেচ্ছাসেবী সংগঠন এবং জেলাভিত্তিক গ্রামীণ উন্নয়ন সংস্থাগুলির সদস্যবৃন্দের ভূয়সী প্রশংসা অর্জন করেছে।

গত ১৯৮৯ সালে জুন মাসে অনুষ্ঠিত 'সুসংহত প্রাণী-বিকাশ প্রশিক্ষণ কর্মসূচি'-তে রাজ্যস্তরে মোট ৮৮ জন (জেলা পরিষদ মনোনীত ১৫ জন ও বিভাগীয় ৭৩ জন) দশদিনব্যাপী প্রশিক্ষণে অংশগ্রহণ করেন। জেলাস্তরে চারদিনব্যাপী ৪৩টি প্রশিক্ষণ শিবিরে মোট ১,৮৮৮ জন উপস্থিত থেকে এই প্রশিক্ষণে অংশগ্রহণ করেন। এই কর্মসূচি অত্যন্ত প্রশংসিত হয়েছে।

পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত, গ্রামসভা ও গ্রামে গ্রামে অনুরূপ প্রশিক্ষণ ব্যবস্থার প্রসার ঘটানোর কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে তৃতীয় পর্যায়ে, পঞ্চায়েত সমিতির প্রযোজনায় ও প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের সহযোগিতায় প্রতিটি পঞ্চায়েত সমিতিতে জেলা পরিষদ আসন অনুযায়ী দুটি করে চারদিনের প্রশিক্ষণসূচি বেলা ১২টা থেকে ৪টা পর্যন্ত কার্যকর করা হবে। চতুর্থ পর্যায়ে, পঞ্চায়েত সমিতির প্রযোজনায় ও গ্রাম পঞ্চায়েত সক্রিয় ব্যবস্থাপনায় প্রতিটি গ্রাম পঞ্চায়েত একদিনের প্রশিক্ষণ-সূচি চালু করে শেষ পর্যায়ে গ্রামসভা আয়োজিত গ্রামে গ্রামে 'প্রাণী-সম্পদ আসর'-এর মাধ্যমে এই প্রশিক্ষণ-সূচির বিস্তার ঘটানো হবে। চিরাচরিত প্রাণী পালন পদ্ধতির সঙ্গে উন্নত প্রযুক্তি ব্যবস্থার সমন্বয় সাধনের ক্ষেত্রে এটি একটি বাস্তবমুখি পদক্ষেপ।

ব্লকস্তরের এই প্রশিক্ষণ-সূচির মুখ্য নির্দেশক থাকবেন জেলাস্তরের ভারপ্রাপ্ত নির্দেশক এবং এই প্রশিক্ষণ শিবির পরিচালনার জন্য পঞ্চায়েত সমিতির সভাপতিকে চেয়ারম্যান করে প্রতিটি ব্লকে একটি কমিটি গঠনের উদ্দেশ্যে প্রয়োজনীয় পদক্ষেপ গৃহীত হয়েছে এবং সভাধিপতি, জেলা পরিষদকে এ বিষয়ে অবগত করা হয়েছে।

প্রাণী-বিকাশ ও স্বাস্থ্য সুরক্ষার সকল ক্ষেত্রে গ্রামে গ্রামে সান্ধ্য আলোচনা, সেমিনার, স্বাস্থ্য শিবির, পোস্টার এবং অডিও-ভিস্যুয়াল প্রদর্শনীর উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। প্রচার শাখাকে আরও শক্তিশালী ও উন্নত করে তোলার জন্য যথোচিত গুরুত্ব আরোপ করা হয়েছে, যাতে বিভাগীয় কর্মী ও গ্রামীণ মানুষের মধ্যে সার্থক মেলবন্ধন ঘটানো যায়। গত ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত জেলায় জেলায় ৩৮০টি স্বাস্থ্য-শিবির স্থাপন করা হয়েছে।

গত ১৯৯০ জানুয়ারি থেকে 'সুসংহত প্রাণী-স্বাস্থ্য প্রযত্ন অভিযান'-এর অন্তর্গত এক-দিনের স্বাস্থ্য-শিবির অনুষ্ঠিত হচ্ছে। সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির 'মৎস্য ও প্রাণী-সম্পদ বিকাশ স্থায়ী সমিতি'-এর সঙ্গে পরামর্শ করে শিবির স্থাপনের দিন ও স্থান স্থির করা হচ্ছে। কৃষক ও প্রাণী-পালকরা শিবিরে যোগদান করতে যথেষ্ট উৎসাহিত বোধ করছেন।

পঞ্চায়েতের সহযোগিতায় প্রাণী পালকদের প্রাণীপালনে আগ্রহী করে তুলতে পঞ্চায়েত এলাকায় যৌথ বৈঠক নিয়মিতি ভাবে অনুষ্ঠিত হচ্ছে। এছাড়া সংকর বাছুর, ছাগল, ভেড়া, শূকর পালন ও চাষ সংক্রান্ত প্রয়োজনীয় প্রযুক্তিগত ধ্যান-ধারণা সম্বলিত পুস্তক-পুস্তিকা ছাপিয়ে প্রাণী পালকদের মধ্যে বণ্টনের ব্যবস্থা করা হয়েছে। এরই পাশাপাশি ত্রৈমাসিক 'প্রাণী-সম্পদ' নিয়মিত প্রকাশিত হচ্ছে এবং তথ্য ও সংস্কৃতি দপ্তরের সহযোগিতায় বিলি-বণ্টনের ব্যবস্থা করা হচ্ছে। এসকল পুস্তক-পুস্তিকা সকলের কাছে বিপুল সাড়া জাগিয়েছে।

এখানে উল্লেখ্য, বিভাগীয় প্রযোজনায় 'সহেলী' কাহিনীনির্ভর তথ্যচিত্র নির্মাণ শেষ হয়েছে।

**উপসংহার**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংক্ষিপ্ত পরিসরে বিভাগীয় দৃষ্টিভঙ্গি ও গৃহীত কর্মসূচি রূপায়ণের একটি সংক্ষিপ্ত প্রতিবেদন এখানে উপস্থাপিত। বর্তমান আর্থ-সামাজিক ব্যবস্থায়, পরিবারের সকলের দৈহিক ও মানসিক গঠন সুস্থ ও সবলতর করার জন্য, স্ব-উদ্যোগে পুষ্টি সংগ্রহ, জীবিকা সংস্থান এবং সহায়ক বা বিকল্প অর্থোপার্জনের উৎসমুখ উন্মোচনের জন্য প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের কর্মধারাকে সুপরিকল্পিত, সুসংহত ও গতিশীল আন্দোলনের প্রাণ-শক্তিরূপে বিকাশ আন্দোলনের ব্যাপ্তি ঘটাতে বিভাগ সচেষ্ট। এরই ফলশ্রুতিতে সামগ্রিকভাবে সারা রাজ্যে দুধ, ডিম, মাংস ও পশম উৎপাদনে বিপুল অগ্রগতি ঘটবে—এই আত্মপ্রত্যয় নিয়েই শৃঙ্খলা ও নিষ্ঠার সঙ্গে এগিয়ে যেতে বিভাগ দৃঢ়প্রতিজ্ঞ।

## DEMAND No. 50

**Major Head : 2404—Dairy Development, 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings)**

**Shri Prabhas Phodikar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.60,57,66,000 be granted for expenditure under Demand No.49. Major Head : "2404—Dairy Development, 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.15,14,11,000 already voted on account in March, 1990.)

(The printed speech of Shri Prabhas Phodikar was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের উপর অর্পিত বিভিন্ন কার্যধারার মধ্যে দোহ-উন্নয়নের

ভূমিকা অন্যতম। দোহ-উন্নয়ন কার্যক্রমের মুখ্য লক্ষ্য হল—গ্রামাঞ্চলে উৎপাদিত কাঁচা দুধ সংগ্রহ, দুগ্ধাগারগুলিতে সংগৃহীত কাঁচাদুধ স্বাস্থ্যসম্মত উপায়ে জীবাণুমুক্তকরণ, 'রিকনস্টিটিউটেড' দুধ তৈরি এবং নিয়মিতভাবে হাসপাতাল ও অন্যান্য প্রতিষ্ঠান ছাড়াও নির্দিষ্ট ক্রেতা সাধারণের মধ্যে সেই জীবাণুমুক্ত দুধের সুষ্ঠ বন্টন ব্যবস্থা নিশ্চিত করা।

বর্তমানে এই রাজ্যে সরকারি মালিকানাধীন সাতটি দুগ্ধাগার চালু আছে। এই দুগ্ধাগারগুলির মধ্যে দুইটি—মাদার ডেয়ারি, কলিকাতা এবং উত্তরবঙ্গের মাটিগাড়াস্থিত সর্বার্থসাধক দুগ্ধাগারটি যথাক্রমে জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ (এন ডি ডি বি) ও 'হিমূল দুগ্ধ সমবায় ইউনিয়ন'- দ্বারা পরিচালিত। অন্য পাঁচটি দুগ্ধাগার সরকারের সরাসরি পরিচালনাধীন। এই দুগ্ধাগারগুলি হল— কলিকাতার বেলগাছিয়াস্থিত কেন্দ্রীয় দুগ্ধাগার, হরিণঘাটা দুগ্ধাগার এবং দুর্গাপুর, বর্ধমান ও কৃষ্ণনগরের রাষ্ট্রীয় দুগ্ধাগার। এছাড়া মুর্শিদাবাদ জেলার বহরমপুরে সরকারি মালিকানাধীন আরও একটি দুগ্ধাগার স্থাপন করা হয়েছে। এটির পরিচালনার দায়িত্ব ''ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ফেডারেশনের' উপর অর্পিত।

বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে জীবাণুমুক্ত দুধ বৃহত্তর কলিকাতা ও সংলগ্ন জেলাগুলির বিভিন্ন স্থানে সরবরাহ করা হয়ে থাকে। প্রধানত বেলগাছিয়াস্থিত কেন্দ্রীয় দুগ্ধাগার ও হরিণঘাটা দুগ্ধাগার মাধ্যমে এই প্রকল্পের কাজ পরিচালিত হয়। দুর্গাপুর, বর্ধমান ও কৃষ্ণনগরে অবস্থিত সরকারি দুগ্ধাগার মাধ্যমে এই প্রাক-বহির্ভূত এলাকায় দুগ্ধ সরবরাহ করা হয়। মাটিগাড়া, দুগ্ধাগার উত্তরবঙ্গের বিভিন্ন অংশে এবং মাদার ডেয়ারি, কলিকাতা প্রধানত বৃহত্তর কলিকাতা ও অন্যান্য জেলাগুলির কোনও কোনও অংশে দুগ্ধ সরবরাহের দায়িত্ব পালন করে।

এই রাজ্যে দুধের চাহিদা ক্রমবর্ধমান। এখানে দুধের উৎপাদন যথেষ্ট হলেও প্রয়োজনানুয়ায়ী সংগ্রহ সম্ভব হয়না। এর অন্যতম প্রধান কারণ—এই রাজ্যে দুধের রূপান্তর ঘটিয়ে নানাবিধ উপ-সম্পদ সৃষ্টি। তারজন্য এই রাজ্যে উৎপাদিত দুধের একটা বড় অংশ ব্যবহৃত হয়। উৎসব-অনুষ্ঠান, দুগ্ধজাত মিষ্টান্নের ব্যবহার, ছোট বড় চা কফির দোকান ইত্যাদি বহুভাবে দুধের চাহিদা অনেক। এইসব ব্যবসার সঙ্গেও প্রত্যক্ষ ও পরোক্ষভাবে বহুসংখ্যক মানুষ যুক্ত। তাদের ব্যবসার স্বার্থেই তারা বিভিন্ন মাধ্যমে সব সময়ই নির্ধারিত মূল্য অপেক্ষা বেশি দামে দুধ কিনে থাকে। তাই নানা কারণে এই রাজ্যে সব সময়ই সরকারি দাম ও খোলাবাজারের দাম দুরকম হয় এবং পার্থক্যও থাকে। সরকারি ক্রয়মূল্য সারা রাজ্যে একই থাকে। উৎপাদকরা যেখানে বেশি দাম পাবে সেখানে তাদের দুধ বিক্রি করতে পারে। তবে বিভিন্ন স্তরে মধ্যস্বত্বভোগী থাকার ফলে, উৎপাদকেরাও সর্বদা ন্যায্য দাম পায় না। এইসব নানাবিধ কারণে সরকারি দুগ্ধাগার ও চিলিং প্ল্যান্টগুলি পুরোপুরি ক্ষমতা নিয়ে চালানোর জন্য যে পরিমাণ দুধ প্রয়োজন, তা সংগ্রহ করা সম্ভব হচ্ছে না। সংগৃহীত দুগ্ধসম্ভারে সরকারের পক্ষে চালু দুগ্ধ সরবরাহ প্রকল্পগুলির মাধ্যমে নিয়মিত প্রয়োজনীয় সরবরাহের পরিমাণ বজায় রাখা সম্ভব হয় না। তাই 'রিকনস্টিটিউটেড' দুধের উপর নির্ভর করতে হয়।

দুগ্ধ উৎপাদকদের কাছ থেকে সরাসরি দুগ্ধ সংগ্রহের উদ্দেশ্যে গ্রামাঞ্চলের বিভিন্ন এলাকায় রয়েছে সরকার স্থাপিত দুগ্ধ সংগ্রহ তথা চিলিং প্ল্যান্ট। এইসব চিলিং প্ল্যান্টগুলি

গ্রামাঞ্চল থেকে দুগ্ধ সংগ্রহ করে সরকারের পরিচালনাধীন দুগ্ধাগারগুলিতে দুধের যোগান বৃদ্ধি করা ছাড়াও দুগ্ধ উৎপাদকদের ন্যায্য মূল্য পেতে সাহায্য করে থাকে। সরাসরি সংগ্রহ ও বিপণনের জন্য উৎপাদকদের নিজস্ব সংগঠন হিসাবে "সমবায় সমিতি" গড়ে তোলা দরকার এবং সমবায় মাধ্যমেই ন্যায্য মূল্যে সরকারকে দুগ্ধ সরবরাহ করতে পারে। সরকার সারা বছর ধরে সমস্ত উৎপাদনই কিনে নিতে পারে 'মানভিত্তিক' ঘোষিত নির্দিষ্ট মূল্যে। পঞ্চায়েত ও সমবায় সংস্থার সক্রিয় সহযোগিতায় বিভিন্ন দুগ্ধ সংগ্রহ কেন্দ্রে দুগ্ধ সংগ্রহ বৃদ্ধির দিকে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। সেই সঙ্গে নতুন এলাকাতে আরও কয়েকটি চিলিং প্ল্যান্ট খোলার জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হয়েছে। এর উদ্দেশ্য দুগ্ধাঞ্চলগুলি থেকে আরও অধিক পরিমাণ দুগ্ধ সংগ্রহ এবং দুগ্ধাগারগুলিতে সেই দুগ্ধ জীবাণুমুক্তকরণের পর ক্রেতা সাধারণের মধ্যে বিপণনের ব্যবস্থা নিশ্চিত করা। ইতিমধ্যেই বীরভূম জেলার বড়মহলা ও বাঁকুড়া জেলার তালডাংরায় দৈনিক চার হাজার লিটার ক্ষমতাসম্পন্ন দুইটি চিলিং প্ল্যান্ট স্থাপন করার সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। অষ্টম পরিকল্পনাকালে পর্যায়ক্রমে নতুন নতুন এলাকায় অনুরূপ চিলিং প্ল্যান্ট স্থাপনের পরিকল্পনা আছে। কাটোয়া দুগ্ধ সংগ্রহ কেন্দ্রের জন্য নিজস্ব গৃহ নির্মাণের কাজ প্রায় সমাপ্তির পথে। এই গৃহ নির্মাণের কাজ সমাপ্ত হলে কাটোয়াস্থিত বর্তমান দুগ্ধ সংগ্রহ কেন্দ্রটি এখানে স্থানান্তরিত করা হবে। বিদ্যুতের অভাবে যাতে দুগ্ধ সংগ্রহ ও দুগ্ধ শীতলীকরণের কাজ বিঘ্নিত না হয়, সেইজন্য বেশ কয়েকটি চিলিং প্ল্যান্টে ইতিমধ্যে ডিজেলচালিত জেনারেটর বসানো হয়েছে। প্রতিটি দুগ্ধ সংগ্রহ কেন্দ্রে দ্রুততার সাথে ও সঠিকভাবে দুধের গুণাগুণ নিরুপণের উদ্দেশ্যে প্রচলিত প্রথার পরিবর্তে আধুনিক প্রযুক্তির "ইলেকট্রনিক মিল্ক টেস্টার" ব্যবহার করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই ব্যবস্থা কার্যকর করতে সম্প্রতি আরও কয়েকটি "ইলেকট্রনিক মিল্ক টেস্টার" কেনার মঞ্জুরি দেওয়া হয়েছে। কয়েকটি বন্ধ দুগ্ধ সংগ্রহ কেন্দ্র পুনরায় চালু করা ছাড়াও কয়েকটি অকেজো ও বন্ধ কেন্দ্রের স্থানান্তর ও পুনর্গঠনের জন্যও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। প্রসঙ্গত উল্লেখ্য, বিগত কয়েক মাস যাবৎ ভারত সরকারের প্রতিষ্ঠান 'জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ' (এনডিডিবি) কর্তৃক মিল্ক পাউডার সরবরাহ সম্পূর্ণ বন্ধ করে দেওয়ায়, ক্রেতা সাধারণের মধ্যে দুগ্ধ সরবরাহ অক্ষুণ্ণ রাখার উদ্দেশ্যে সরকারকে খোলা বাজার থেকে টেন্ডারের মাধ্যমে অধিক মূল্যে মিল্ক পাউডার কিনতে হয়। তাই মিল্ক পাউডার-এর উপর নির্ভরশীলতা দূর করার উদ্দেশ্যে দুগ্ধ সংগ্রহের উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। যুক্তিনিষ্ঠ দুগ্ধ সংগ্রহ নীতি ও প্রক্রিয়ার মাধ্যমে দুগ্ধ সরবরাহ ব্যবস্থাকে পুনরুজ্জীবিত করার বলিষ্ঠ প্রয়াস শুরু হয়েছে। উল্লিখিত বিভিন্ন ব্যবস্থার ফলশ্রুতি হিসাবে দুগ্ধ সংগ্রহের পরিমাণ তুলনামূলকভাবে বৃদ্ধি পেয়েছে। আগামীদিনে এই পরিমাণ আরও বৃদ্ধি পাবে বলে আশা করা যায়। দুধের যোগান বৃদ্ধি পেলে দুগ্ধাগারগুলিকে পূর্ণ ক্ষমতা নিয়ে চালানো সম্ভব হবে। গ্রামীণ দোহ-সম্প্রসারণ খাতে ১৯৯০-৯১ আর্থিক বছরের জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ ২২ লক্ষ টাকা।

বিগত বছরে বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের অধীনস্থ বেলগাছিয়া কেন্দ্রীয় দুগ্ধাগার ও হরিণঘাটা দুগ্ধাগার দুইটির সংস্কার ও আধুনিকীকরণের কাজ সন্তোষজনকভাবে এগিয়েছে। বর্তমানে বোতল দুধের পাশাপাশি পলিথিন প্যাকেটেও দুধ সরবরাহ করা হচ্ছে। এই উদ্দেশ্যে ইতিমধ্যেই বেশ কয়েকটি 'স্যাচেট ফিলিং মেশিন' বসানা হয়েছে। পর্যায়ক্রমে বোতল দুধের পরিবর্তে সব দুধই পলিথিন প্যাকেটে সরবরাহ করার অভিপ্রায় সরকারের

আছে। বিগত বছরে আরও দুইটি অনুরূপ মেশিন বসানোর সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। দুধের সমস্ত উপাদানের তাৎক্ষণিক গুণাগুণ বিচারের উদ্দেশ্যে বেলগাছিয়া কেন্দ্রীয় দুগ্ধাগারে আধুনিক প্রযুক্তির একটি "মিল্কোস্ক্যানার"বসানার আনুমোদন পাওয়া গেছে। শীঘ্রই এটি স্থাপন করা হবে। হরিণঘাটা দুগ্ধাগারটির দুধ গ্রহণের 'রিসেপ্‌শন ডক্‌' ও 'আনলোডিং ডক'-এর সংস্কার ও সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে। তাছাড়া, এই দুগ্ধাগার দুইটির আরও কিছু পুরানো যন্ত্রপাতি পরিবর্তনের ব্যবস্থাও নেওয়া হয়েছে। ১৯৯০-৯১ আর্থিক বছরে দুগ্ধাগার দুইটি 'সংস্কার ও আধুনিকীকরণ' বাবদ প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের পরিমাণ ৪৮ লক্ষ টাকা। এই অর্থ অন্যান্যের মধ্যে হরিণঘাটা দুগ্ধাগারের জন্য 'স্যাচেট ফিলিং মেশিন' এবং 'কোল্ড স্টোরেজ' ও 'রেফ্রিজারেশন ইউনিট'-এর নবীকরণসহ কেন্দ্রীয় দুগ্ধাগারের 'ডিপ টিউবওয়েল' ও 'অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট' স্থাপন প্রভৃতি কাজের জন্য ব্যয় করার প্রস্তাব আছে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই দুইটি দুগ্ধাগারের 'নবীকরণ ও আধুনিকীকরণ' কর্মসূচি আরও ব্যাপক ভাবে রূপায়িত করার পরিকল্পনা সরকারের আছে।

হরিণঘাটা ও বেলগাছিয়া কেন্দ্রীয় দুগ্ধাগার দুইটি ছাড়াও রাজ্য সরকারের সরাসরি পরিচালনাধীন দুর্গাপুর, বর্ধমান ও কৃষ্ণনগরে অবস্থিত অন্য তিনটি রাষ্ট্রীয় দুগ্ধাগারের কাজ সন্তোষজনকভাবে চলছে। দুর্গাপুর দুগ্ধাগারটি ১৯৭২ সালের অক্টোবর মাসে চালু করা হয়। পর্যায়ক্রমে এই দুগ্ধাগারটির কিছু কিছু পুরাতন যন্ত্রপাতির সংস্কার ও পরিবর্তনের অভিপ্রায় সরকারের আছে। ইতিপূর্বেই 'অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট' বসানোর কাজ হাতে নেওয়া হয়েছে। তাছাড়া এই দুগ্ধাগারে উৎপাদিত সমস্ত দুধই বোতলের পরিবর্তে পলিথিন প্যাকেটে সরবরাহ করার পরিকল্পনা আছে। এই উদ্দেশ্যে আরও দুইটি 'স্যাচেট ফিলিং মেশিন' কেনার প্রস্তাব আছে। ১৯৯০-৯১ সালের বাজেটে এই দুগ্ধাগারটির বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ ৫ লক্ষ টাকা। বর্ধমান ও কৃষ্ণনগর দুগ্ধাগার দুইটির বিভিন্ন কাজের জন্য বাজেটে মোট ১৭ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

বিভিন্ন দুগ্ধ সংগ্রহ তথা চিলিং প্ল্যান্ট থেকে মূল দুগ্ধাগারগুলিতে সংগৃহীত দুগ্ধ অবাধ এবং আরও দ্রুততার সঙ্গে পরিবহনের উদ্দেশ্যে কয়েকটি বাতিল ও অব্যবহারযোগ্য গাড়ির পরিবর্তে নতুন গাড়ি কেনার অভিপ্রায় সরকারের আছে। এই উদ্দেশ্যে বাজেটে প্রস্তাবিত বরাদ্দের পরিমাণ ২০ লক্ষ টাকা।

যে সব খাটাল-মালিক হরিণঘাটা দুগ্ধ কলোনিতে লাইসেন্সধারী হিসাবে তাদের গবাদি প্রাণী পুনর্বাসিত করেছে, তাদের শুষ্ক ও অকেজো গবাদি প্রাণীর পরিবর্তে দুগ্ধবতী গবাদি প্রাণী কেনার জন্য সরকার ঋণ হিসাবে আর্থিক সাহায্য দিয়ে থাকে। আলোচ্য বছরের বাজেটে এই বাবদ মোট ৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের অনুমোদন চাওয়া হয়েছে।

দুগ্ধ সংগ্রহ প্রক্রিয়ায় কিছু নির্দেশিকা দুগ্ধ সংগ্রহে কিছুটা উৎসাহ সৃষ্টি করেছে। কিন্তু উৎপাদন মূল্য এই রাজ্যে নানা কারণে অনেক বেশি। তাই সংগ্রহ মূল্য বর্ধিত হওয়া প্রয়োজন যদিও তা অন্য রাজ্যের তুলনায় বেশি। অপরদিকে হ্রাস মূল্যে বিক্রয়ের নীতির ফলে এই রাজ্যে বিক্রয় মূল্য সারা দেশের মধ্যে কম। ফলে ঘাটতির পরিমাণ ক্রমশ বেড়ে যাওয়াই স্বাভাবিক। বিষয়টি পুনর্বিবেচনার দাবি রাখে।

**অপারেশন ফ্লাড কার্যক্রম**

মূলত বৈজ্ঞানিক প্রথায় প্রাণীপালন, দুগ্ধ উৎপাদন বৃদ্ধি এবং সুসংবদ্ধ উপায়ে দুগ্ধ বিপণনের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলার উদ্দেশ্যে "অপারেশন ফ্লাড" কার্যক্রম গৃহীত হয়। জাতীয়স্তরে এই প্রকল্প রূপায়ণের দায়িত্বে রয়েছে ভারত সরকারের সংস্থা জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ (এন ডি ডি বি) এই সংস্থাই এই কার্যক্রমের অন্তর্ভুক্ত বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য ঋণ-তথা-অনুদানের ভিত্তিতে সমস্ত আর্থিক ব্যয়ভার বহন করে থাকে। রাজ্য স্তরে, ত্রিস্তর বিশিষ্ট সমবায় সংগঠনের মাধ্যমে এই কর্মসূচি রূপায়ণের কাজ চলছে। এর শীর্ষে রয়েছে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড, জেলাস্তরে আছে জেলা দুগ্ধ উৎপাদক সমবায় ইউনিয়ন এবং গ্রামস্তরে আছে প্রাথমিক দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি। এই কার্যক্রমের প্রথম দুটি পর্যায়ের কাজ শেষ হয়েছে। বর্তমানে তৃতীয় পর্যায় "অপারেশন ফ্লাড-৩"-এর কাজ চলছে।

এ পর্যন্ত দশটি জেলাকে অন্তর্ভুক্ত করে সংগঠিত ৬টি জেলায় দুগ্ধ উৎপাদক সমবায় ইউনিয়নের পরিচালনায় প্রাথমিক দুগ্ধ উৎপাদক সমবায় সমিতিগুলির মাধ্যমে এই প্রকল্পের বিভিন্ন কর্মসূচি রূপায়ণের কাজ চলছে। বর্তমানে সংগঠিত প্রাথমিক সমবায় সমিতিগুলির সংখ্যা ১,২৩৩ (ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত)। গ্রামাঞ্চলের বহুসংখ্যক দুগ্ধ উৎপাদক এই সব প্রাথমিক সমবায় সমিতির সদস্যভুক্ত হয়ে উন্নত প্রাণীপালন, দুগ্ধ উৎপাদন ও দুগ্ধ বিপণনের কাজে সক্রিয়ভাবে অংশগ্রহণ করছেন। এই সব দুগ্ধ উৎপাদকদের অধিকাংশই ভূমিহীন, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক। বর্ধমান জেলায় আরও একটি জেলা দুগ্ধ উৎপাদক সমবায় ইউনিয়ন গঠনের কাজ এগিয়ে চলেছে। ইতিমধ্যেই কিছুই সংখ্যক প্রাথমিক সমবায় সমিতি সংগঠিত করা হয়েছে এবং দুগ্ধ সংগ্রহের কাজও শুরু হয়েছে।

১৯৮৯-৯০ আর্থিক বছরের প্রথম ৯ মাস পর্যন্ত বিভিন্ন জেলা দুগ্ধ উৎপাদক সমবায় ইউনিয়ন ও এদের অধীনস্থ প্রাথমিক দুগ্ধ উৎপাদক সমবায় সমিতিগুলির বিভিন্ন ক্ষেত্রে অগ্রগতির একটি চিত্র এখানে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| ১। সংগঠিত প্রাথমিক সমিতির সংখ্যা | ... | ১,২৩৩ |
| ২। চালু প্রাথমিক সমিতির সংখ্যা | ... | ৬৪৮ |
| ৩। প্রাথমিক সমিতির সদস্য সংখ্যা | ... | ৬৬,৮১৪ |
| ৪। সমিতির অন্তর্ভুক্ত গবাদি প্রাণীর সংখ্যা | ... | ৩,৬৪,৮৪৭ |
| ৫। কৃত্রিম প্রজননের সংখ্যা | ... | ১৪,৯৯৯ |
| ৬। সংকর বাছুর জন্মের সংখ্যা | ... | ৭,২৫২ |
| ৭। দৈনিক গড় দুগ্ধ সংগ্রহ | ... | ৫২,৫৯০ লিটার |
| ৮। দৈনিক গড় দুগ্ধ বিপণন | ... | ৫২,২৫০ লিটার |

তাছাড়া, ১৯৮৯ সালে এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত 'হিমুল' পরিচালিত শিলিগুড়ি 'ক্যাটল ফিড প্ল্যান্টে' এবং ফেডারেশন পরিচালিত বহরমপুর 'ক্যাটল ফিড প্ল্যান্টে' উৎপাদিত

প্রাণী খাদ্যের পরিমাণ যথাক্রমে ১১,৫৩৫ মেট্রিক টন ও ৫,৪৪৮.৫৯ মেট্রিক টন। গত বছরে একই সময়ে এই উৎপাদনের পরিমাণ ছিল যথাক্রমে ১০,২৯০ মেট্রিক টন ও ৫,১৫৪.৪২ মেট্রিক টন। প্রাণীখাদ্যের চাহিদা বেড়ে যাওয়ায় ১৯৮৯ সালে ১৫ই নভেম্বর থেকে বহরমপুর প্ল্যান্টে দুই শিফ্‌টে কাজ শুরু হয়েছে। শিলিগুড়ি প্ল্যান্টে দুই শিফ্‌টে কাজ আগে থেকেই চলছে।

মাটিগাড়া দুগ্ধাগার, ঘণ্টায় ৫ লিটার উৎপাদনক্ষম ৩টি 'লিকুইড নাইট্রোজেন' কারখানা ও শিলিগুড়িস্থিত হিমায়িত গো-বীজ উৎপাদন কারখানাটির কাজ সন্তোষজনকভাবে চলছে। মাটিগাড়ায় ঘণ্টায় ৪৫ লিটার উৎপাদনক্ষম 'লিকুইড নাইট্রোজেন' কারখানাটি 'পরিচালনার দায়িত্ব দুগ্ধ উৎপাদক সমবায় ফেডারেশনকে দেওয়ার প্রস্তাব সরকার বিচেবনা করে দেখছেন।

মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্থাপিত দুগ্ধাগারটির 'চিলিং ইউনিট'টি গত ১লা জানুয়ারি ১৯৯০ তারিখ থেকে পরীক্ষামূলকভাবে চালু করা হয়েছে। দুগ্ধ বীজাণুমুক্তকরণ ইউনিটটির কাজ শীঘ্রই চালু করা হবে। এই দুগ্ধাগারটির দৈনিক উৎপাদন ক্ষমতা ৬০,০০০ লিটার। দুগ্ধ উৎপাদক সমবায় ফেডারেশনের এজেন্ট হিসাবে ভাগীরথী দুগ্ধ উৎপাদক ইউনিয়নকে এই দুগ্ধাগারটি চালানোর দায়িত্ব দেওয়া হয়েছে।

নদীয়া জেলার তেহট্টে দৈনিক ৪,০০০ লিটার ক্ষমতাসম্পন্ন একটি চিলিং প্ল্যান্ট নির্মাণের কাজ চলছে এবং শীঘ্রই এটি চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

ফেডারেশনের নিজস্ব বাড়ি তৈরির কাজ শেষ হয়েছে। গত ১লা ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখে ফেডারেশনের অফিস নিজস্ব বাড়িতে স্থানান্তরিত করা হয়েছে।

'অপারেশন ফ্লাড' কর্মসূচি অনুসারে যে-সব এলাকায় প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি এখনও গড়ে ওঠে নি, সে-সব জায়গায় জেলা দুগ্ধ ইউনিয়নগুলির উদ্যোগে সংঘবদ্ধভাবে তা গড়ে তুলতে হবে। প্রতিটি জেলা ইউনিয়ন ও প্রাথমিক সমবায় সমিতির দুগ্ধ সংগ্রহে সর্বাধিক গুরুত্ব দেওয়া উচিত, অন্যথায় আর্থিক সুস্থিতি আসতে পারে না।

এই রাজ্যে 'অপারেশন ফ্লাড' কর্মসূচি রূপায়ণের সামগ্রিক কাজকর্ম তদারকি ও মূল্যায়নের দায়িত্ব একটি পৃথক 'প্রোজেক্ট সেলের' উপর ন্যস্ত। ১৯৯০-৯১ সালের বাজেটে এই সেলের জন্য ২৬ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**মাদার ডেয়ারি, কলিকাতা**

জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ (এনডিডিবি)-এর পরিচালনাধীন রাজ্য সরকারের প্রতিষ্ঠান মাদার ডেয়ারির কাজকর্ম যথারীতি চলছে। বর্তমানে মাদার ডেয়ারি কর্তৃক সরবরাহকৃত দুধের পরিমাণ দৈনিক গড়ে প্রায় ৩,৫০,০০০ লিটার। এই দুধ ১২৬টি মিনি ডেয়ারি কিছু পরিমাণ মিষ্টি দৈ ২৮২টি বিপণন কেন্দ্রের মাধ্যমে বিতরিত হয়ে থাকে। মাদার ডেয়ারি কিছু পরিমাণ মিষ্টি দৈ সরবরাহ করে থাকে। মাদার ডেয়ারির পরিচালন কর্তৃপক্ষ এই ডেয়ারির ব্যয়-নির্বাহের পর উদ্বৃত্ত লভ্যাংশ থেকে এ পর্যন্ত রাজ্য সরকারকে মোট ৫ কোটি ৭৬ লক্ষ ৩০ হাজার টাকা দিয়েছে। ক্রমবর্ধমান দুধের চাহিদা মেটানোর উদ্দেশ্যে পূর্ব কলিকাতায় দৈনিক ৪ লক্ষ লিটার ক্ষমতাসম্পন্ন দ্বিতীয় মাদার ডেয়ারি স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এটি

'অপারেশন ফ্লাড-৩'-এর অন্তর্ভুক্ত একটি প্রকল্প।

**'টেকনলজি মিশন'**

কেন্দ্রীয় সরকার দোহ-বিকাশ কার্যধারাকে আরও সচল ও গতিমুখি করে তোলার উদ্দেশ্যে জাতীয় স্তরে একটি 'টেকনলজি মিশন ফর ডেয়ারি ডেভেলপমেন্ট' গঠন করেছেন। 'অপারেশন ফ্লাড' কার্যক্রম ও সরকারি পরিকাঠামোর মধ্যে সমন্বয় ঘটিয়ে নির্দিষ্ট সময়সীমার মধ্যে দোহ-সম্পদের পূর্ণ বিকাশ বাস্তবায়িত করাই 'টেকনলজি মিশন'-এর মুখ্য উদ্দেশ্য। এই রাজ্যেও এই কর্মসূচি রূপায়ণের সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এই উদ্দেশ্যে রাজ্যস্তরে একটি সমন্বয় কমিটি ও সংশ্লিষ্ট জেলাস্তরে জেলা সমন্বয় কমিটি গঠন করা হয়েছে। বর্তমানে 'অপারেশন ফ্লাড'-এর অন্তর্ভুক্ত কয়েকটি নির্দিষ্ট জেলায় এই কর্মসূচি রূপায়িত করার প্রাথমিক কাজ শুরু হয়েছে। প্রথম পর্যায়ে এই কর্মসূচি অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে অর্থাৎ ১৯৯০-৯৫ সালের মধ্যে রূপায়িত হবে। এই কর্মসূচির সফল রূপায়ণের মাধ্যমে গ্রামীণ অর্থনীতির বিকাশের পাশাপাশি দুগ্ধ উৎপাদক তথা ভূমিহীন, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকেরা বিশেষভাবে উপকৃত হবেন বলে আশা করা যায়।

**গবাদি প্রাণী পুনর্বাসন প্রকল্প**

কলিকাতা ও হাওড়া শহরকে বে-আইনি খাটালমুক্ত করে ঐ সমস্ত খাটালের গবাদি প্রাণীর উপযুক্ত পুনর্বাসনের জন্য যে গবাদি প্রাণী পুনর্বাসন প্রকল্প হাতে নেওয়া হয়েছিল, তার মধ্যে দুটি প্রকল্পের কাজ বর্তমানে চলছে। এর একটি গঙ্গানগর পুনর্বাসন কেন্দ্র ও অন্যটি হাওড়া পুনর্বাসন কেন্দ্র। শেষোক্ত কেন্দ্রটি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন কর্তৃক পরিচালিত হচ্ছে। গঙ্গানগর কেন্দ্রটি সরকারের সরাসরি পরিচালনাধীন। এইকেন্দ্রে বর্তমানে ৪৫০টি ঘাটালমুক্ত গবাদি প্রাণী আছে। এই কেন্দ্রের উৎপাদিত দুধ বেলগাছিয়া সরকারি দুগ্ধাগারে নিয়মিত সরবরাহ করা হয়ে থাকে। আরও একটি অনুরূপ পুনর্বাসন কেন্দ্র বর্তমানে গার্ডেনরিচে নির্মীয়মান অবস্থায় আছে। জনস্বাস্থ্য রক্ষার্থে কলিকাতা ও হাওড়া শহরকে বে-আইনি খাটালমুক্ত করার প্রয়াসে প্রচলিত বিধি-বিধানের পাশাপাশি জনগণের সহযোগিতা একান্ত প্রয়োজন। ১৯৯০-৯১ সালের বাজেটে গবাদি প্রাণী পুনর্বাসন প্রকল্পের জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ ৮১ লক্ষ টাকা।

**দি ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড**

বিগত বছরটি ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের বিকাশের ক্ষেত্রে একটি বিশেষ উল্লেখযোগ্য বছর। গত ১৯৮৮-৮৯ আর্থিক বছরে কর্পোরেশন চূড়ান্ত হিসাব পরীক্ষা সাপেক্ষে মোট ১৬ লক্ষ ৯৮ হাজার টাকা লাভ করেছে। ইতিমধ্যেই কর্পোরেশন পশ্চিমবঙ্গ সরকারকে শতকরা ৩ শতাংশ লভ্যাংশ দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছে। কর্পোরেশনের দীর্ঘ ইতিহাসে এটি একটি উল্লেখযোগ্য ঘটনা।

কর্পোরেশনের চারটি প্রাণীখাদ্য উৎপাদন কারখানা কল্যাণী, শিলিগুড়ি, শালবনী ও দুর্গাপুরে অবস্থিত। এইসব কারখানায় 'এপিক' প্রাণীখাদ্য উৎপাদন করা হয়। 'এপিক' প্রাণীখাদ্য পশ্চিমবঙ্গের খামারীদের কাছে খুবই পরিচিত ও জনপ্রিয়। সদ্যসমাপ্ত বছরে এই সংস্থায়

প্রাণীখাদ্যের মোট পরিমাণ ২৫,১৪৬.২৮৫ মেট্রিক টন। যার মধ্যে কল্যাণী কারখানা ২২,৭৭৬.৮০৫ মেট্রিক টন ও শিলিগুড়ি কারখানা ২,৩২৪.২৪ মেট্রিক টন সুষম প্রাণীখাদ্য উৎপাদন করেছে। শালবনীতে পরীক্ষামূলকভাবে এ. পর্যন্ত ৪৫.২৪ মেট্রিক টন প্রাণীখাদ্য উৎপাদন করা হয়েছে। ইতিমধ্যে এই কারখানায় বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদনও শুরু করা হয়েছে। এই কারখানার দৈনিক উৎপাদন ক্ষমতা ৫ মেট্রিক টন।

পরিকল্পনা অনুযায়ী দুর্গাপুর প্রাণীখাদ্য উৎপাদনের কারখানা তৈরির কাজ ইতিমধ্যে শেষ হয়েছে। এই কারখানাটির প্রতি শিফ্‌টে উৎপাদন ক্ষমতা সাড়ে সাত মেট্রিক টন। এই কারখানাটি চালু হলে ১৯৯০-৯১ সালে 'এপিক' প্রাণীখাদ্যের উৎপাদন বেড়ে দাঁড়াবে আনুমানিক ৩০,০০০ মেট্রিক টন।

অন্যান্য বছরের মতোই কর্পোরেশন বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের আওতাভুক্ত এলাকার বাইরের জনসাধারণের কাছে দুধ সরবরাহের কাজে নিয়োজিত। ১৯৮৯ সালে এই সরবরাহের পরিমাণ ছিল ২৯,৫৬,৭০০ লিটার।

১৯৮৯-৯০ আর্থিক বর্ষে কর্পোরেশন হাওড়াস্থিত মিলটোন প্ল্যান্ট থেকে বাণিজ্যিক উৎপাদন শুরু করে। এ যাবৎ উৎপাদনকেন্দ্রটি সমাজকল্যাণ বিভাগের প্রয়োজনে অনুদান ভিত্তিক মিলটোন পানীয় উৎপাদন করছিল। বাণিজ্যিকভিত্তিক উৎপাদনের ফলে কারখানাটি একটি স্বয়ম্ভর উৎপাদনকেন্দ্রে পরিণত হতে চলেছে। মিলটোন ছাড়াও এই কেন্দ্রে দৈনিক গড়ে ১,০০০ বোতল 'তৃষা' নামক শীতল পানীয় বোতলজাত করা হয়।

সম্প্রতি কল্যাণী ও শিলিগুড়িতে দুটি 'ভান্ডার' নির্মিত হয়েছে। সুষম প্রাণীখাদ্যের প্রতি উৎপাদকদের আগ্রহ সৃষ্টির জন্য দুটি অলোচনাচক্র সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়েছে।

এই কর্পোরেশন পুরোপুরি পশ্চিমবঙ্গ সরকারের মালিকানাধীন সংস্থা এবং এই সংস্থার উন্নয়নমূলক কাজের ব্যয়সংস্থানের জন্য রাজ্য সরকার এই সংস্থায় মূলধন বিনিয়োগ করে থাকে। ১৯৯০-৯১ সালে বাজেটে শালবনী ও দুর্গাপুর কারখানায় সম্প্রসারণ ও 'প্যালেটাইজেসনের' জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**উপসংহার**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকারের দোহ-বিকাশ কার্যক্রমের অন্তর্ভুক্ত বিভিন্ন প্রকল্পের একটি সংক্ষিপ্ত চিত্র এখানে পেশ করা হল। পশ্চিমবঙ্গ প্রগতিশীল ও গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান। এ রাজ্যের মানুষ জীবন-জীবিকার আন্দোলনের অভিজ্ঞতায় সুসমৃদ্ধ। প্রাণী-সম্পদ বিকাশ তথা দোহ-বিকাশ কর্মধারাকেও একটি সুপরিকল্পিত আন্দোলনের গতিধারায় গণমুখি করে তুলতে হবে। সমাজকল্যাণমূলক কর্মধারার জন্য দোহ-বিকাশ কার্যক্রমের গুরুত্ব ও ব্যাপকতা আরও গণমুখি। বিভাগীয় কর্মীবন্ধুদের অক্লান্ত পরিশ্রম ও সক্রিয় সহযোগিতা দোহ-বিকাশ কার্যক্রমকে সফল ও সার্থক করে তুলতে সক্ষম হবে বলে আশা করি।

**DEMAND No. 51**

**Major Head : 2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries**

**Shri Kiranmay Nanda :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,04,15,000 be granted for expenditure under Demand No.51, Major Head : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs.6,01,04,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Kiranmoy Nanda was taken read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। পশ্চিমবঙ্গের মৎস্য দপ্তর ১৯৮৯-৯০ সালে প্রয়োজনভিত্তিক নানা প্রকল্পের সফল রূপায়ণের মাধ্যমে মৎস্য উৎপাদনে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটাতে পেরেছেন। গ্রামীণ অর্থনীতির উন্নয়ন, দরিদ্র মৎস্যজীবীদের আর্থ-সামাজিক অবস্থার পরিবর্তন, গ্রামের কর্ম-সংস্থান বৃদ্ধি, মাছের উৎপাদন বৃদ্ধির মাধ্যমে স্বল্প মূল্যের প্রোটিন খাদ্যের যোগান এবং পরিবেশের ভারসাম্য রক্ষা ইত্যাদি বিষয়াবলি চিন্তা-ভাবনা করেই আমরা রাজ্যে মৎস্য উন্নয়নে উদ্যোগী হয়েছি।

২। আমি ১৯৮৯-৯০ সালে মৎস্য দপ্তরের অগ্রগতির খতিয়ান সংক্ষেপে সভায় উপস্থিত করতে চাই।

(ক) সপ্তম পরিকল্পনার সময়সীমার মধ্যে রাজ্যে মৎস্য উৎপাদন উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে এবং উৎপাদনের লক্ষ্যমাত্রায় পৌঁছানো সম্ভব হয়েছে। মাছের এই উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে মৎস্যচাষী উন্নয়ন সংস্থাসমূহ বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। মৎস্যচাষী উন্নয়ন সংস্থাগুলি রাজ্যের ১৬টি জেলায় স্থাপিত হয়েছে এবং তারা মৎস্যজীবীদের জন্য অর্থের অনুদান, প্রযুক্তিগত সহায়তা, প্রশিক্ষণ এবং বাণিজ্যিক ব্যাঙ্কের কাছ থেকে ঋণের সুবিধা ইত্যাদি সমস্ত সুযোগের ব্যবস্থা করে দিচ্ছে।

আমি সভার সদস্যদের জানাতে চাই যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের চেয়ারম্যান, শিলিগুড়ি মহকুমা পরিষদের সভাধিপতির প্রতিনিধি এবং অন্যান্য সদস্যদের নিয়ে দার্জিলিং জেলায় মৎস্যচাষী উন্নয়ন সংস্থা গঠিত হয়েছে। দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমার সমতল অঞ্চলে মাছ চাষের যে সম্ভাবনা রয়েছে তাকে কাজে লাগানোর প্রয়োজনে দার্জিলিং জেলায় শিলিগুড়ি মহকুমার জন্য আরও একটি মৎস্যজীবী উন্নয়ন সংস্থা গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরে প্রস্তাব পাঠানো হয়েছে। আমরা এতদ্বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কার্যকর সিদ্ধান্ত আশা করছি।

সারা ভারতে পশ্চিমবঙ্গে মৎস্যজীবী উন্নয়ন সংস্থার ব্যবস্থাধীন জলায় প্রতি হেক্টারে গড়ে ২,৫০০ কেজি মাছ উৎপাদন হয় যেখানে অন্যান্য রাজ্যে প্রতি হেক্টারে মৎস্য উৎপাদনের গড় পরিমাণ ১,৬০০ কেজি। ১৯৮৯-৯০ সালে অন্তর্দেশিয় মৎস্যচাষে ৭,৫০০ হেক্টার জলা উন্নয়ন প্রকল্পের আওতায় আনা হবে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মোট উন্নয়নের পরিমাণ দাঁড়াবে ৩৮,৫০০ হেক্টার।

(খ) পশ্চিমবঙ্গ মৎস্যজীবী উন্নয়নে সারা দেশে শীর্ষস্থানে আছে এবং দেশের মোট মৎস্যবীজ উৎপাদনের শতকরা ৭৫ ভাগই এই রাজ্যে উৎপাদিত হয়। গ্রামাঞ্চলে মৎস্যচাষী এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থা ইত্যাদি নিম্নমূল্যের সমস্ত ছোট ছোট হ্যাচারি স্থাপনের

মাধ্যমে সারা দেশে মৎস্যবীজ উৎপাদনের প্রায় একটা বিপ্লব সংগঠিত করেছে। ১৯৮৭-৮৮ সালে রাজ্যে মোট মৎসবীজ উৎপাদনের পরিমাণ ৭,০০৫ মিলিয়ান এবং ১৯৮৮-৮৯ সালে মোট উৎপাদনের পরিমাণ ৭,২০০ মিলিয়ান। ১৯৮৯-৯০ সারে উৎপাদনের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৭,২৫০ মিলিয়ান। আমরা আশা রাখি এই লক্ষ্যমাত্রা পূরণ করতে সক্ষম হব।

(গ) ১৯৮৮ সালের শেষের দিকে "এপিজুটিক আলসারেটিভ সিনড্রোম" নামের মাছের ক্ষত রোগ রাজ্যের কিছু জেলায় ছড়িয়ে পড়ায় অন্তর্দেশিয় মৎস্যচাষ বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই ক্ষতি সত্ত্বেও আমরা আমাদের উৎপাদন লক্ষ্যে পৌঁছাতে পেরেছি। বাস্তবিকপক্ষে এই বিপর্যয় না হলে আমাদের উৎপাদন মাত্রা আরও অনেক বেশি হত। এই রোগের মূল কারণ এখনও অজ্ঞাত। তবু জলে চুন এবং লবণ ব্যবহারে এই রোগ অনেকটা নিরাময় করা যায়। আমার দপ্তর ও ভারত সরকারের কৃষিমন্ত্রকের যৌথ উদ্যোগে ৬ এবং ৭মার্চ ১৯৯০, কলকাতায় এই রোগ প্রতিরোধের উপযুক্ত ব্যবস্থাদি গ্রহণের জন্য এক জাতীয় কর্মশালা সংগঠিত হয়। এই কর্মশালায় ১৭টি রাজ্যের প্রতিনিধি, প্রযুক্তিবিদ, প্রশাসক এবং বিশিষ্ট মৎস্যবিজ্ঞানীরা অংশগ্রহণ করেন।

(ঘ) দরিদ্রতম তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের কল্যাণের জন্য পশ্চিমবঙ্গের মৎস্য দপ্তর বিভিন্ন প্রকল্প বাস্তবায়িত করেছে। ১৯৮৯-৯০ সালে তফসিলি সম্প্রদায়ের জন্য নির্দিষ্ট বিশেষ উন্নয়ন প্রকল্পে ২ কোটি ৬১ লক্ষ টাকা খরচ করা যাবে বলে আশা করা যাচ্ছে— যা মৎস্য দপ্তরের বার্ষিক সমগ্র ব্যয়-বরাদ্দের ২৭.৬১ শতাংশ।

বিশেষত উপজাতি সম্প্রদায়ের আর্থিক উন্নয়নের জন্য নানা রকমের প্রকল্প গ্রহণ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে উপজাতি সম্প্রদায়ের মানুষের উন্নয়নের জন্য প্রায় ৫০ লক্ষ টাকা নানা প্রকল্প রূপায়ণে খরচ করা হবে।

(ঙ) বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষের জন্য মৎস্য দপ্তর একেবারে তলাকার স্তরের মৎস্যজীবী থেকে জেলা এবং রাজ্য স্তরের মৎস্যজীবীদের প্রশিক্ষণের ব্যবস্থা গ্রহণ করেছে। ১৯৮৮-৮৯ সালে মহিলা মৎস্যজীবীসহ প্রায় ২১,০০০ মৎস্যজীবীকে নানাভাবে প্রশিক্ষণ দান করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও ২২,৬০০ জন যুবককে এই প্রশিক্ষণ দান করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে প্রায় এক হাজার মহিলা মৎস্যজীবীকে জাল বুননের প্রশিক্ষণ দেওয়া হয়েছে ১৯৮৯-৯০ সালে আরও ১,২০০ জন মহিলা মৎস্যজীবীকে প্রশিক্ষণের জন্য নির্দিষ্ট করা হয়েছে।

(চ) সামুদ্রিক মৎস্যদ্যোগের ক্ষেত্রে জাতীয় সমবায় উন্নয়ন নিগমের (NCDC) আর্থিক সহায়তায় দূর সমুদ্রে মাছ ধরার জন্য মৎস্যজীবীদের উচ্চক্ষমতাসম্পন্ন যন্ত্রচালিত বৃহৎ নৌকা দেওয়া হয়েছে। এর সাথে ১৯৮৮-৮৯ সালে আরও ৫০টি ছোট মাপের যন্ত্রপাতির নৌকা দেওয়া হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে আরও ৫০টি দেওয়া হবে। জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তা দানের আওতায় আনার জন্যে হাওড়া, হুগলি, নদীয়া এবং উত্তর চব্বিশ পরগনা জেলায় সমীক্ষা চালানো হয়েছে। বর্তমানে কেবলমাত্র মেদিনীপুর এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলাতেই এই আর্থিক সহায়তা সীমাবদ্ধ আছে। সমুদ্রে মাছ ধরার জন্য নামখানা এবং রামনগরে মৎস্যজীবীদের বিশেষ প্রশিক্ষণের ব্যবস্থা মৎস্য দপ্তরে রয়েছে।

(ছ) সামুদ্রিক ঝড়-ঝঞ্ঝা এবং অন্যান্য প্রাকৃতিক দুর্যোগ সত্ত্বেও মৎস্যজীবীগণ গভীর সমুদ্রে প্রচুর পরিমাণে মাছ ধরে নির্ধারিত সময়ে বা কোনও কোনও ক্ষেত্রে নির্ধারিত সময়ের পূর্বেই প্রদত্ত ঋণ পরিশোধ করে দিয়েছে। সামুদ্রিক মাছ সংরক্ষণের জন্য প্রস্তাবিত অনেক হিমঘরের মধ্যে নামখানা এবং কাঁথিতে মোট ছটি হিমঘর ইতিমধ্যে তৈরি হয়েছে।

(জ) সভার সদস্যগণ শুনে খুশি হবেন যে মৎস্য দপ্তরের তৈরি শংকরপুরে ছোট মৎস্য বন্দর সমুদ্রগামী মৎস্যজীবীদের ক্ষেত্রে বিশেষ কার্যকর ভূমিকা নিতে পেরেছে। প্রতিদিন প্রায় ২০০টি যন্ত্রচালিত নৌকা এই বন্দরটি ব্যবহার করতে পারছে। দক্ষিণ চব্বিশ পরগনার ফ্রেজার গঞ্জে অনুরূপ একটি মৎস্য বন্দর তৈরির কাজ ইতিমধ্যেই আরম্ভ হয়েছে। এই প্রকল্পের সাথে নামখানায় হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর একটি ভাসমান জেটি তৈরি করা হবে। যার ফলে দক্ষিণবঙ্গের ব্যাপক মানুষের বিশেষ উপকার এবং এলাকার প্রভূত উন্নয়নও ঘটবে।

(ঝ) বঙ্গোপসাগরে অধিকতর মাছ ধরার সম্ভাবনা বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার ভারতীয় মৎস্য সমীক্ষণ সংস্থার (Fisheries Survey of India) সাথে যৌথভাবে সমুদ্রোপকূলে এক বিশেষ সমীক্ষার ব্যবস্থা করবে।

(ঞ) সভার সদস্যদের আনন্দের সাথে জানাই যে নোনাজলে মাছ চাষে এই রাজ্য সারা ভারতে সর্বাপেক্ষা সম্পদশালী। নোনাজলে মাছ চাষের এই সুবিশাল ক্ষেত্র কাজে লাগানোর জন্য বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। নোনাজলে চিংড়ি চাষের খামার স্থাপনের মাধ্যমে সমুদ্রোপকূলে মাছ চাষে নিযুক্ত চাষীদের অভাব দূর করার প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। এর ফলে গ্রামাঞ্চলে মানুষের কর্মসংস্থানের পাশাপাশি গ্রামীণ অর্থনীতিরও উন্নয়ন ঘটবে। ১৯৮৯-৯০ সালে উত্তর চব্বিশ পরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা এবং মেদিনীপুর জেলায় ৫০০ হেক্টার পরিমাণ জলার উন্নয়নের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

মেদিনীপুর জেলার আলমপুর নোনাজলের মৎস্য খামারের কাজ শেষ হয়েছে। স্বল্প নোনাজলে মাছ চাষের প্রযুক্তি বিষয়ে প্রশিক্ষণ গ্রহণের ক্ষেত্রে এই খামারকে কাজে লাগানো হবে।

হলদিয়ার কাছে নয়াচর দ্বীপে নোনাজলে মাছ চাষের একটি অন্যতম বৃহৎ খামার তৈরির কাজ আরম্ভ হতে চলেছে। ভারত সরকারের মাধ্যমে বিভিন্ন বিদেশি সংস্থার সাথে সহযোগিতা বিষয়ে আলাপ-আলোচনা চালানো হচ্ছে। নোনাজলে মাছ চাষের ক্ষেত্রে আরও সুযোগ-সুবিধা সৃষ্টির জন্য এই দ্বীপে কিছু পরিকাঠামো ইতিমধ্যেই তৈরি করা হয়েছে।

(ট) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্পে বিশাল পরিমাণ হাজা-মজা এবং সম্পূর্ণ পতিত জলার সংস্কারসাধন করে মৎস্য চাষের উপযোগী করা হয়েছে। এই সব প্রকল্প দরিদ্র মৎস্যজীবীদের বিশেষ সহায়ক হয়েছে এবং এই সংস্কারকৃত জলাশয়ে মাছের উৎপাদনও বৃদ্ধি পেয়েছে। তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের দরিদ্র মৎস্যজীবীদের জন্য আবাসনসহ অন্যান্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধাও সৃষ্টি করা হয়েছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের রাজ্যে দরিদ্র মৎস্যজীবীদের জন্য মোট ১১,৬০০টি গৃহ নির্মাণ করা হয়েছে।

(ঠ) পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যে তিনটি আদর্শ মৎস্যজীবী গ্রাম নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত সমস্ত টাকাই সম্পূর্ণভাবে সদ্ব্যবহার করতে পেরেছে। এই সাফল্যের কারণেই মুর্শিদাবাদ এবং নদীয়া জেলায় আরও একটি করে মৎস্যজীবী গ্রাম নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার অর্থ-বরাদ্দ করেছে। ১৯৯০ সালের মার্চ মাসের মধ্যে উল্লিখিত প্রকল্প দুটির কাজ শেষ হবে আশা করা যায়।

(ড) মৎস্যজীবীদের জন্য বার্ধক্য ভাতা প্রকল্প রূপায়ণের কাজও হাতে নেওয়া হয়েছে।

৩। ১৯৯০-৯১ সালে নিম্নলিখিত প্রকল্পগুলির কাজ জরুরিভিত্তিতে আমরা করতে চাই ঃ

(১) বায়ু-সঞ্চালক যন্ত্র ব্যবহারের মাধ্যমে অন্তর্দেশিয় জলাশয়ে অধিক মৎস্য উৎপাদনের জন্য মৎস্যচাষীদের উদ্যোগী করা।

(২) রাজ্যের সমুদ্রোপকূলবর্তী লবণাক্ত জলাসমৃদ্ধ জেলায় নোনাজলে মাছ চাষ বিষয়ক উদ্যোগের মাধ্যমে মৎস্যচাষীদের দারিদ্রসীমা থেকে মুক্ত করা। স্বল্প নোনাজলে সমৃদ্ধ এলাকায় চিংড়ি চাষের খামার তৈরির জন্য মৎস্যজীবীদের উপযুক্ত প্রশিক্ষণ, প্রযুক্তি এবং আর্থিক সহায়তা দানের ব্যবস্থা করতে হবে।

(৩) হলদিয়া বন্দরের কাছে নয়াচর দ্বীপে নোনাজলে মাছ চাষের জন্য প্রাথমিক পর্যায়ের কিছু পরিকাঠামো সৃষ্টির ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৪) সমাজভিত্তিক মৎস্যচাষের ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জিত হয়েছে। অনেক নতুন নতুন জলাশয় এই প্রকল্পাধীনে আনা সহ গ্রামের দরিদ্র মানুষের অন্যান্য কল্যাণমূলক কাজ অব্যাহত রাখা হবে।

(৫) নামখানার হাতানিয়া-দোয়ানিয়া নদীতে ভাসমান জেটিসহ ফ্রেজারগঞ্জে প্রস্তাবিত ছোট মৎস্য বন্দর তৈরির কাজ শেষ করতে হবে।

(৬) সমুদ্রে মাছ ধরায় উৎসাহিত করার উদ্দেশ্যে মৎস্যচাষীদের জন্য উচ্চক্ষমতাসম্পন্ন যন্ত্রচালিত নৌকার ব্যবস্থা করা হবে।

(৭) মাছ উৎপাদন, সংরক্ষণ এবং মৎস্যচাষীদের পক্ষে কল্যাণকর সমস্ত চালু প্রকল্পের কাজ অব্যাহত রাখা হবে।

(৮) মুক্তা চাষের জন্য এযাবৎ যে সমস্ত পরীক্ষা-নিরীক্ষা চালানো হয়েছে প্রাথমিকভাবে তার ফল উৎসাহব্যঞ্জক। এই বিষয়ে আরও পরীক্ষা-নিরীক্ষার কাজ চালানো হবে।

(৯) মিঠে জলে চিংড়ি চাষের হ্যাচারি বিষয়ে পরীক্ষা-নিরীক্ষা সাফল্যের সাথে পরিচালিত হচ্ছে এবং যাতে আরও স্বল্পমূল্যে এ ধরনের হ্যাচারি তৈরির প্রযুক্তি প্রয়োগ করা যায় সে-বিষয়ে সচেষ্ট হতে হবে।

(১০) দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে ঝোরায় মাছ চাষে আরও ব্যাপক উদ্যোগ গ্রহণ করা হবে।

(১১) নোনাজলের মাছ চাষ এবং বিলে মাছ চাষ বিষয়ক প্রকল্পগুলি বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তার জন্য পাঠানো হয়েছে এবং ইতিবাচক সাড়া পাওয়া যাবে বলে আশা করা যায়।

(১২) মৎস্য সংরক্ষণের জন্য আরও হিমঘর স্থাপন করা হবে।

(১৩) মৎস্য উৎপাদনের মৎস্যজীবী সমবায় সমিতির কার্যক্রমের আরও উন্নতি ঘটানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

বিগত কয়েক বছরে মাছ চাষের অগ্রগতি গ্রামীণ অর্থনীতির বিকাশে যে বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করতে পেরেছে এ-কথা নিঃসন্দেহে বলা যায়। নির্বাচিত জনপ্রতিনিধি, সকল স্তরের পঞ্চায়েতের সদস্যগণ, বিভিন্ন ক্ষেত্রের প্রশাসকগণ এবং তলাকার স্তর পর্যন্ত সংশ্লিষ্ট স্তরের মানুষের সাহায্য-সহায়তার ফলেই এই সাফল্য সম্ভব হয়েছে। সকলের সহযোগিতার জন্য আমি তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করি এবং রাজ্যে মৎস্য চাষের অগ্রগতির জন্য সভার সমস্ত সদস্যদের সাহায্য-সহায়তা লাভের আশা রাখি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি মৎস্য বিভাগের ১৯৯০-৯১ সালের ব্যয়-বরাদ্দের দাবি সভায় অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 52

**Major Head : 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling and 4406—Capital Outlay on Forestry and Wild Life**

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 55,85,36,000 be granted of expenditure under Demand No.52, Major Head : "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling and 4406—Capital Outlay on Forestry and Wild Life".

(This is inclusive of a total sum of Rs.13,96,34,000 already voted on account in March, 1990.)

(The printed speech of Dr. Ambarish Mukhopadhyay was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। মোট ৫৫,৮৫,৩৬,০০০ (পঞ্চান্ন কোটি পঁচাশি লক্ষ ছত্রিশ হাজার) টাকার মধ্যে ৫৫,৩৯,৩৬,০০০০ (পঞ্চান্ন কোটি উনচল্লিশ লক্ষ ছত্রিশ হাজার) টাকা ৫২নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুলোজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)"-এর বরাদ্দ ধরা হয়েছে এবং অবিশষ্ট ৪৬,০০,০০০ (ছেচল্লিশ লক্ষ) টাকা একই দাবির অধীনে মুখ্যখাত "৪৪০৬-বন ও বন্যপ্রাণী মূলধনী ব্যয়"-এর বরাদ্দ প্রস্তাব করা হয়েছে। ৫৫,৩৯,৩৬,০০০ (পঞ্চান্ন কোটি উনচল্লিশ লক্ষ ছত্রিশ হাজার) টাকার মধ্যে ৩৪,৯৯,৪২,০০০ (চৌত্রিশ কোটি নিরানব্বই লক্ষ বিয়াল্লিশ হাজার) টাকা পরিকল্পনা বহির্ভূত খরচ মেটানোর জন্য এবং পূববর্তী পরিকল্পনাকালে সৃষ্ট সম্পদ রক্ষণাবেক্ষণের জন্য রাখা

হয়েছে। অবশিষ্ট ২০,৩৯,৯৪,০০০ (কুড়ি কোটি উনচল্লিশ লক্ষ চুরানব্বই হাজার) টাকা কেন্দ্রীয় সাহায্যপুষ্ট ও কেন্দ্রীয় উদ্যোগের প্রকল্পগুলিসমেত উন্নয়নমূলক কর্মপ্রকল্পগুলির জন্য রাখা হয়েছে।

২। ভোরের আকাশে আলোর আভা ফুটছে। যদিও কুয়াশা এখনও কাটে নি। সুদীর্ঘ চার দশক আমরা পার হয়েছি দুঃখ, কষ্ট, দারিদ্র আর বঞ্চনার গাঢ় অন্ধকারের মধ্য দিয়ে এমনকি সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনার পরেও গ্রাম বা বস্তিবাসীদের ভরপেট অন্নের সংস্থান হয় নি। সাধারণভাবে জীবন ধারনের জন্য নিম্নতম প্রয়োজনীয় শর্করা জাতীয় খাদ্যাদি শতকরা ৩৭ভাগ ভারতীয়দের কাছে স্বপ্নই রয়ে গেছে। ১৯৫১ সালে মাথাপিছু দানা শস্যের পরিমাণ ছিল ৩৯৫ গ্রাম। বর্তমানে এর পরিমাণ মাত্র ৪৪১গ্রাম। ১৯৬০-৬১ সালে জনপ্রতি কাপড়ের যোগান ছিল ১৫ মিটার কিন্তু ১৯৮৭-৮৮ সালে কমে হয়েছে ১৪.৭ মিটার।

৩। জনসংখ্যার সাথে কৃষি উৎপাদনের হার বৃদ্ধির তুলনা করলে দেখা যায় যে, পরাধীন ভারতে জনসংখ্যা বৃদ্ধির হার ছিল শতকরা ০.৮১, কিন্তু স্বাধীনতার পরে বর্ধিত হার শতকরা ২.১। কিন্তু কৃষিতে উৎপাদন বৃদ্ধির এই পরিবর্তন মাত্র শতকরা ০.১ থেকে ০.৫। এইসব তথ্য থেকে একটা উপলব্ধি খুব পরিষ্কার। সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থা, সামাজিক ন্যায়বিচার প্রতিষ্ঠা, উৎপাদন বৃদ্ধি এইসব বহুঘোষিত জনপ্রিয় নীতিগুলো ভূতপূর্ব শাসককূলের শূন্যগর্ভ ও ব্যর্থ বাগাড়ম্বরে প্রতিপন্ন হয়েছে। এমনকি মহাত্মা গান্ধী প্রত্যেক মানুযের চোখের জল মুছে ফেলার যে স্বপ্ন দেখেছিলেন তা স্বপ্নই রয়ে গেছে। বেড়েছে শুধু বেকারত্ব আর ক্ষুধার্ত মানুযের সংখ্যা।

৪। পুঁজিবাদী উৎপাদন ব্যবস্থার ফলস্বরূপ দেশের অর্থনীতি সংকটের গভীর আবর্তে নিমজ্জমান এবং সাম্রাজ্যবাদের লেজুড়ে পরিণত হয়েছে। তাই প্রাক্তন শাসকশ্রেণীর যেটুকু সদিচ্ছা (?) ছিল সেটাও কার্যে রূপান্তরিত হয় নি। অবশ্য অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনার দৃষ্টি ভঙ্গি উৎসাহব্যঞ্জক। ক্ষমতার বিকেন্দ্রীকরণ, সমাজের তৃণস্তর থেকে পরিকল্পনা ও তার রূপায়ণ, তফসিলি জাতি, আদিবাসী ও মহিলাদের অংশগ্রহণ এবং সর্বোপরি রূপায়ণের প্রতিস্তরে দায়বদ্ধতা ইত্যাদি বৈশিষ্ট্যের জন্য আগামী পরিকল্পনায় জাতীয় অর্থনীতির পুনরুজ্জীবনের সবুজ সংকেত পাওয়া যায়।

৫। শতকরা ৭৫ ভাগ লোকের অভাব এবং বাকি ২৫ ভাগের অত্যধিক লালসা আর এর সাথে যুক্ত হয়েছে গত ৪২ বছর ধরে শাসকশ্রেণীর তৈরি সামাজিক বৈষম্য—এইসবের অবশ্যম্ভাবী ফল হল ভারতবর্ষে বনভূমির দ্রুত অবক্ষয়। পশ্চিমবঙ্গ এর ব্যতিক্রম নয়। বনভূমিকে রক্ষার যত শক্তিশালী ব্যবস্থাই নেওয়া হোক না কেন তার ফলে বন-কর্মচারিদের সাথে সাধারণ মানুষের দ্বন্দ্ব বাড়তে বাধ্য। বন শুধুমাত্র রাজস্ব আদায়ের উৎস এই ঔপনিবেশিক বা নয়া ঔপনিবেশিক নীতির ফলশ্রুতির এটাই অনিবার্য পরিণতি। বন ও সন্নিহিত অঞ্চলের লোকের সাথে কর্মচারিদের যে এখনও সরাসরি বিবাদ বাধে নি তার কারণ বনের প্রতি তাদের অকুণ্ঠ ভালোবাসা। সেমিনার, বক্তৃতামালা বা আলোচনা সভার যথেষ্ট আয়োজন করা হয়ে থাকে। এগুলি যদি সাধারণ মানুষকে বনরক্ষা ও পুনরুজ্জীবন সজাগ না করে তাহলে আমাদের সমস্ত প্রচেষ্টাই ব্যর্থ হতে বাধ্য।

৬। বিংশ শতাব্দীর শেষার্ধে বিজ্ঞান ও প্রযুক্তির অনেক উন্নতি হয়েছে। কিন্তু সাধারণ মানুষের প্রয়োজনের সাথে সম্পর্কবিহীন এই উন্নতি তাদের দুঃখ-দুর্দশা লাঘব করতে পারে নি।

৭। বর্তমানে পশ্চিমবঙ্গে এমন একটি সরকার প্রতিষ্ঠিত যা অসহায় মানুষের প্রতি দায়বদ্ধ। সমাজের একেবারে তৃণমূল থেকে পরিকল্পনা, ক্ষমতার বিকেন্দ্রীকরণ ও নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতার হস্তান্তর এই সবের ফলে ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সারা ভারতের মধ্যে অগ্রণী ভূমিকায়। দৃশ্যপটের এই পরিবর্তন শুধুমাত্রা বাহ্যিক নয় বরং উৎপাদনশীলতার গতি হয়েছে ত্বরান্বিত। মাথাপিছু আয়ের হিসাবে পশ্চিমবঙ্গের স্থান প্রথম নাহলেও নিজেদের অনাগত ভবিষ্যৎকে আরও উজ্জ্বল ও সম্ভাবনাময় করার ব্যাপারে জনগণের অংশগ্রহণে আমাদের রাজ্য প্রথম সারিতে। না হলে প্রতিবেশি রাজ্য থেকে এখানে বসবাসের জন্য জনস্রোতের প্রবাহ অথবা ভাষা বা সংস্কৃতির পার্থক্য থাকা সত্ত্বেও কলকাতার ফুটপাথে ও বস্তিতে সম্প্রতির সঙ্গে বাস করার যে প্রবণতা তার আর কি কারণ থাকতে পারে? কেউ সমালোচনা করতে পারেন, আমরা দারিদ্রকে ভাগ-বাটোয়ারা করে নিচ্ছি। কিন্তু এটাই নিষ্ঠুর বাস্তব।

৮। কেন্দ্রের প্রাক্তন সরকারের অমিত্রসুলভ আচরণ ছিল খুবই স্পষ্ট। সমস্ত যুক্তি ও ন্যায় আমাদের পক্ষে থাকা সত্ত্বেও দীর্ঘস্থায়ী বঞ্চনার শিকার হয়েছিলাম আমার। বিভিন্ন কমিশনের রায় ছিল আমাদের প্রতিবন্ধক। তাই বহু চড়াই-উৎরাই পার হয়ে এগিয়ে যেতে হচ্ছে আমাদের চলার পথে।

৯। বিভিন্ন আন্তর্জাতিক সংস্থা ও আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ব্যক্তি আমাদের বনভূমির সংরক্ষণ ও পুনরুজ্জীবন পদ্ধতি, সামাজিক বনসৃজন ও বনখামারপ্রকল্প বন্যপ্রাণীয় সংরক্ষণ প্রভৃতির উচ্ছ্বসিত প্রশংসা করেছেন। সম্প্রতি বিশ্ব ব্যাঙ্ক থেকে বিশেযজ্ঞরা আমাদের কাজকর্ম খতিয়ে দেখেছেন। তারা হিমালয় ও সুন্দরবন অঞ্চলের প্রাকৃতিক ভারসাম্য বজায় রাখতে এবং গঙ্গা নদীর অববাহিকা ও সামুদ্রিক সম্পদ সুরক্ষার জন্য আরও অর্থ-বরাদ্দের সুপারিশ করেছে। এছাড়া ''World Watch'' -এও আমাদের (Farm Forestry) বনখামার প্রকল্পের সংপ্রশংস প্রতিবেদনে বলা হয়েছে যে, এর ফলে অবক্ষয়ী জমিতে ও বিক্রয়লব্ধ অর্থ দিয়ে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা উপস্বত্বভোগী জমির মালিকদের থেকে কৃষি-জমি কিনছেন। তাদের অভিমত ভূমি সংস্কারের এ এক নতুন দিগন্ত উন্মোচনের দৃষ্টান্ত।

১০। কিন্তু এ-সব সত্ত্বেও আমরা খুশি নই। আমাদের সাফল্য যেমন আছে ব্যর্থতাও আছে। কিন্তু সারা ভারতবর্ষব্যাপী জীবজন্তু বা গাছপালা সংহারের ভয়াবহ ছবির প্রেক্ষাপট বিচার করলে নিন্দার চেয়ে বেশি প্রশংসাই আমাদের প্রাপ্য।

১১। বন ও পঞ্চায়েত দপ্তরে কাজের অভিজ্ঞতায় দেখা যায় যে, জনসাধারণের ব্যাপক অংশ-গ্রহণের মাধ্যমে (তাদের নিজস্ব উদ্যোগেই হোক বা বন-কর্মচারিদের সহযোগিতাই হোক) এক নতুন ধরনের বন-পরিচালনা ব্যবস্থা গড়ে উঠছে। স্থানীয় জনগণকে উপস্বত্ত্ব ভোগের অধিকার এবং আদায়কৃত রাজস্বের শতকরা ২৫ ভাগ দেওয়া হচ্ছে। একেবারে তৃণমূলের জনগণের অভিজ্ঞতা ও স্থানীয় প্রযুক্তিকে আমরা যথেষ্ট মূল্য দিই। কম বিনিয়োগ

যোগ্য কারিগরি জ্ঞানকে আমরা অনুসন্ধান করে প্রয়োগ করি, কারণ তা গ্রামের মানুষের পক্ষে অনেক উপযোগী। "২০০০ সালের মধ্যে সকলের জন্যস্বাস্থ্য "—এই স্লোগানের সাথে সামঞ্জস্য রেখে "সকলের জন্য বন" আগামী দশকে এটাই আমাদের নীতি।

১২। আমরা পতিত জমি উন্নয়ন নিগম গঠন করেছি। কারণ, পতিত জমি উৎপাদনশীলতা বৃদ্ধির পক্ষে প্রধান অন্তরায়। ভূমির জলধারণ ক্ষমতা কমে যাওয়া, প্রয়োজনীয় নাইট্রোজেন পদার্থের অবলুপ্তি, নদীতে অধিক পলি জমা, ক্রমাগত ভূগর্ভস্থ জলের পরিমাণ হ্রাস খরা ও বন্যার প্রকোপ এই সবের থেকে মুক্তি পেতে পতিত জমি উদ্ধার করে তাকে সবুজায়ন করার ব্যাপক পরিকল্পনা এই নিগম নিয়েছে। আগামী অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনায় বনাঞ্চলের বড় গাছের মধ্যবর্তী অঞ্চলে বিভিন্ন শস্যের চাষও করা হবে।

১৩। প্রাণীজগৎ প্রকৃতির অবিচ্ছেদ্য অঙ্গ। কিন্তু সাময়িক লোভ আর প্রয়োজনের তাগিদে প্রাণীকূলের অনেকেরই অস্তিত্ব বিপন্ন। বিভিন্ন বন্যপ্রাণী আবাসে এদের সংরক্ষণ ও বংশবৃদ্ধির ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১৪। পশুখাদ্য, জ্বলানী বা কাঁচামালের সমস্যা সম্পর্কে ও আমরা অবহিত। এখন সারা ভারতের যা অবস্থা তাতে প্রয়োজনীয় জ্বালানীর শতকরা ৬৪ ভাগ বনাঞ্চল থেকে যোগাড় করা হয়। এর মধ্যে শতকরা ১০ ভাগ জ্বালানীর বৈধ অনুমতিপত্র দেওয়া হয়ে থাকে, অবশিষ্ট অংশ কি হয় সহজেই অনুমেয়। এই শতাব্দীর শেষভাগে কাঠের চাহিদা হবে ৬৫ মিলিয়ান মেট্রিক টন। তাই জ্বালানী সাশ্রয়ের জন্য এখন থেকেই আমাদের ধূমবিহীন চুলা, মাটির পাত্রের বদলে অ্যালুমিনিয়ামের পাত্র এমনকি প্রেসার কুকার ইত্যাদি ব্যবহারে উৎসাহিত করতে হবে। আশা করা যায় যে, কিছু এলাকায় অন্তত এর ফলে চাহিদা শতকরা ৪৪ ভাগ কমে যাবে।

১৫। বিকল্প ও অপ্রচলিত শক্তির উৎস আরও ভালোভাবে অনুসন্ধান করা দরকার। কিন্তু নানা কারণে এ ব্যাপারে এখনও উল্লেখযোগ্য অগ্রগতি হয় নি। আমরা চাই এমন এক বিতরণ ব্যবস্থা যার মাধ্যমে কয়লা কম দামে লোকের দোরগোড়ায় পৌছে যাক। কিন্তু আমাদের স্থির বিশ্বাস যে, অদূর ভবিষ্যতে এটা সম্ভব নয়। কয়লার গুঁড়ো, কাঠের অবশিষ্টাংশ ইত্যাদি দিয়ে গুল তৈরি করার ব্যাপারটা এখনও বাণিজ্যিক উৎপাদনের প্রাথমিক অবস্থায় রয়েছে।

১৬। সবুজায়নের মধ্যে আমরা শহরকেও আনতে চাই। এইজন্য আমাদের দপ্তর পুনর্গঠিত হয়েছে। আমরা কলকাতাকে শুধু তার ৩০০ বছরেই নয় তার পরেও সবুজের আচ্ছাদনে ভরে দিতে চাই। আমরা কলকাতা ও হাওড়া পৌরসভা, বিভিন্ন জেলা ও মহকুমা শহর কর্তৃপক্ষ এবং বিভিন্ন দপ্তরের সাথে একযোগে কাজ করছি। "ফল-পত্র-পুষ্প" তিনের মধ্যে এক এই স্লোগানকে বাস্তবায়িত করার লক্ষ্যে কৃষি দপ্তর, বিভিন্ন নার্সারী প্রভৃতির সাথে এই আর্থিক বছরে যৌথ উদ্যোগে নেওয়া হয়েছে।

১৭। জলা জমি পতিত হলেও তার উন্নয়ন করেবা তার জমা জলকে অল্প খরচে পরিশ্রুত করে মাছ চাষ বা কৃষিকাজের উপযোগী করে তোলবার এক নতুন প্রযুক্তি আমরা কাজে লাগিয়েছি।

১৮। আমাদের দপ্তর ক্ষুদ্রশিল্পগুলোকে কাঁচামাল সরবরাহ করে থাকে। সাবাই ঘাস বা রেশম চাষকে আমরা যথেষ্ট গুরুত্ব দিই। আকাশমণি গাছের ফল থেকে ভোজ্য তেল তৈরি করবার জন্যে পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে। আকাশমণি গাছকে আশ্রয় করে লাক্ষা চাষ করা সফল হয়েছে। বন পরিচালনায় জনগণের নিজেদের অংশগ্রহণে এই সব সাফল্যের কারণ। ইউক্যালিপটাস চাষের জন্য আমাদের দোষারোপ করা হয়। কিন্তু বিজ্ঞান সব অভিযোগই মিথ্যা প্রমাণ করেছে। আমাদের দৃষ্টিভঙ্গি ও কাজের পদ্ধতি বহুমুখি। নিজের পছন্দ অনুযায়ী গাছ অবশ্যই লাগানো হবে, কিন্তু জমির উৎকর্ষতা, লবণ ও অম্লের পরিমাণ বিবেচনা করে কি ধরনের গাছ লাগানো হলে আর্থিকভাবেও লাভবান হওয়া যায়, সেই বিষয়ে পরামর্শ দেওয়া আমাদের কর্তব্য।

১৯। Biosphere Reserve-এর অর্থ শুধুমাত্র সুন্দরবন অঞ্চলে গরান, হেতাল গাছকে রক্ষা করা নয়। আমরা এই কর্মযজ্ঞের মাধ্যমে সমস্ত বিপন্ন অস্তিত্বের জীবন্ত ভূ-প্রকৃতি অর্থাৎ সমস্ত পরিমন্ডলের অংশবিশেষ রক্ষা করতে চাই।

২০। যদিও বলা হয়ে থাকে যে, প্রকৃতি সম্বন্ধে আমাদের জ্ঞান এখনও প্রাথমিক পর্যায়ে এবং প্রকৃতির নিজস্ব ভান্ডার ও অন্তলীন পরিশোধন ব্যবস্থা শেষ হয়ে আসছে, কিন্তু আমরা বিশ্বাস করি এই ভান্ডার এখনও বিস্ময়করভাবে সমৃদ্ধ। আমরা অন্তত দেখতে পারি প্রকৃতি কেমন করে তার নিজস্ব নিয়মনীতি মেনে সমৃদ্ধ হয় এবং এর সাথে সামঞ্জস্যপূর্ণ প্রকল্প গ্রহণ করার ফলে ভবিষ্যৎ প্রজন্ম লাভবান হতে পারে। একটা প্রাচীন পলাশ গাছও কার্বন ও নাইট্রোজেন চক্রকে ধরে রাখে আর এর ফলে মৃতপ্রায় শিকড় পুনর্জীবন লাভ করে। অঙ্কুরোদগম হয় নতুন বৃক্ষরাজির।

২১। বন উন্নয়ন নিগমও শুধুমাত্র গাছ কেটে বিক্রি করে না। সবুজায়নের এই নতুন উদ্যোগে এই নিগম সম্পূর্ণ আত্মনিয়োগ করেছে।

২২। গণ উদ্যোগ ও দারিদ্র দূরীকরণ কর্মসূচি একান্ত প্রয়োজন। তফসিলি জাতি ও আদিবাসীদের কথা আমাদের স্মরণে আছে। রাজনৈতিক সদিচ্ছা নিয়ে আমরা একযোগে কাজ করছি। আমাদের দেশে মহিলারাও বঞ্চিত। আর্থিক উন্নতি ছাড়া তাদের মুক্তি সম্ভব নয়। তারাও আমাদের উদ্যোগে সমান তালে হাত মিলিয়েছেন। পুরুলিয়ায় মহিলাদের তৈরি করা বন বা হাওড়ার নার্শারি এর উল্লেখযোগ্য নিদর্শন। আমাদের Operation Green বা সবুজায়নের কর্মযজ্ঞে বালক-বালিকা, কিশোর-কিশোরী এমন কি গ্রামের প্রত্যন্ত প্রান্তরের সংস্থাও সামিল হয়েছে। আমরা আশান্বিত আগামী দশকে এটা এক বিরাট আন্দোলনের রূপ নেবে ও শহর ও গ্রামে তথা সমস্ত পশ্চিমবঙ্গে ছড়িয়ে পড়বে। বিগত বছরগুলোতে আমাদের স্লোগান ছিল "অন্নের অন্বেষণ অরণ্য", "জীবন ও জীবিকার জন্য অরণ্য" আর "পরিবেশ পরিষেবায় অরণ্য"। এ বছর আমাদের স্লোগান "সকলের জন্য অরণ্য"। আগামী দশকে এই স্লোগানই হবে আমাদের মূল লক্ষ্য। আমাদের সাফল্য ও ব্যর্থতার খতিয়ান বিবেচনা করে আমি নিশ্চিভাবে বিশ্বাস করি যে, সমাজের সর্বস্তরের মানুষ ক্ষেতে-খামারে অফিসে আদালতে কর্মরত বা বেকার যুবক-যুবতী পঞ্চায়েত ও পৌর প্রতিনিধি সবার মিলিত উদ্যোগে আমাদের লক্ষ্য সফল হবে।

২৩। দুঃখের কথা যে, বন্যজন্তুর আক্রমণের বন সন্নিহিত এলাকার মানুষ বা বন-কর্মচারিরা কয়েকজন প্রাণ হারিয়েছেন। বন সন্নিহিত এলাকায় এই ধরনের দুর্ঘটনার সম্ভাবনা একেবারে নির্মূল করা সম্ভব নয়। তাহলেও আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে সবার সহযোগিতা ও সতর্কতার সঙ্গে পরিকল্পনা করে এই বিপদ যতদূর সম্ভব কমানো যায়।

২৪। বন পরিচালন বিদ্যা যদি বিজ্ঞান হয় তবে বিজ্ঞান ও প্রযুক্তির উন্নতির সাথে এর কিছু পরিবর্তন দরকার। প্রয়োজন একটি কেন্দ্রীয় গ্রন্থাগার, অবিরাম প্রশিক্ষণ, পুনঃ প্রশিক্ষণ ও বিভিন্ন স্তরের মানুষকে সজাগ ও শিক্ষিত করার জন্য আলোচনা সভা। বন-কর্মচারিদের সাথে পঞ্চায়েত ও গণপ্রতিনিধিদেরও অভিজ্ঞতা ও জ্ঞানের আদান-প্রদান দরকার। কারণ সর্বস্তরে মানুষের অভিজ্ঞতায় এই বন পরিচালন ব্যবস্থা সমৃদ্ধ হবে। আমাদের প্রকাশিত পত্রিকা ''বনবীথি'' এ ব্যাপারে উল্লেখযোগ্য অবদান রেখেছে। বনবিশারদ ও সাধারণ মানুষের কাছে এই পত্রিকাকে আরও আকর্ষণীয় করার জন্য আমরা আন্তরিক প্রয়াস নিয়েছি।

২৫। অবশেষে আমি আমার বিরোধীপক্ষের বন্ধুদের সহযোগিতা সম্পর্কে কি আশ্বস্ত হতে পারি? কারণ, ইতিমধ্যেই তারা সময়ের সংকেত ও জনগণের অভিপ্রায় জানতে পেরেছেন। অবক্ষয়ী বনভূমির পুনরুজ্জীবনে পশ্চিমবাংলাকে সুবজের আবরণ ও আচ্ছাদনে ভরিয়ে দেবার আন্দোলনে তাদের পূর্ণ সহযোগিতা সম্পর্কে আমি কি নিশ্চিত হতে পারি?

২৬। ইতিমধ্যে আমাদের বন ডাইরেক্টরেটে নানা ধরনের ভাবনা-চিন্তা ও তথ্য সংগ্রহ করে একটি Think Bank গঠিত হয়েছে। যে কোনও নতুন প্রস্তাব আমাদের রাজ্যের আর্থ-সামাজিক পটভূমি ও বন পরিচালনার প্রেক্ষাপটে বিচার করে আমরা গ্রহণ করব।

২৭। এইপরিপ্রেক্ষিতে ১৯৯০-৯১ সালে যে সমস্ত কাজকর্ম চালানোর প্রস্তাব আছে, তাদের সংক্ষিপ্ত বিবরণ নিচে লিপিবদ্ধ করছিঃ

(ক) **পতিত জমি উন্নয়ন নিগমঃ** আমরা ইতিমধ্যেই মুখ্যত বিশ্ব ব্যাঙ্ক-এর সহায়তায় সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পের মাধ্যমেই লক্ষ্যমাত্রা ২০,৮৬৫ হেক্টর ছাড়িয়ে ২১,০৬৫ হেক্টর বন-সৃজন করতে পেরেছি। ১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় সাহায্যে সুসংহত পতিত জমি উন্নয়ন পরিকল্পনা চালু করা হবে। পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলার জন্য গঠিত পশ্চিমবঙ্গ পতিত জমি উন্নয়ন নিগম ইতিমধ্যেই কাজ শুরু করে দিয়েছে। আগামী বছরেও যে-সব প্রকল্পে বৃক্ষরোপণ, বনসৃজন প্রভৃতি কাজ চালিয়ে যাওয়া হবে তার মধ্যে আছে অর্থকরী গাছের আবাদ, দ্রুতবর্ধনশীল কাঠ উৎপাদন প্রকল্প, গ্রামীণ জ্বালানী কাঠ উৎপাদন প্রকল্পে, ভারসাম্য নির্ভর হিমালয় সংলগ্ন পুনর্বনায়ণ অঞ্চলভিত্তিক জ্বালানী ও পশুখাদ্য প্রকল্প, কৃষি-বন ও বনভিত্তিক পশুখাদ্য উৎপাদন বনসংলগ্ন এলাকার মানুষের অর্থকরী পুনর্বাসন, তীরভূমি সংরক্ষণ, সুসংহত অঞ্চলে উন্নয়ন প্রকল্প। বিভিন্ন প্রজাতির বৃক্ষসারির অন্তর্বর্তী স্থানে কৃষি-বন প্রকল্পের মাধ্যমে কৃষিশস্যের উৎপাদন ব্যবস্থাও হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পের লক্ষ্যমাত্রা ৩৫০ হেঃ জমির জন্য ৩৫ লক্ষ টাকা।

(খ) **ভূমি সংরক্ষণ প্রকল্পঃ** সংরক্ষণমূলক বনসৃজনের প্রকল্পটি ১৯৯০-৯১-তেও চালু থাকবে। এ রাজ্যের পরিবেশ দুর্বল এলাকাগুলিকে সাহায্য করার জন্য সংবেদনশীল এলাকায় প্রকৃতির ভারসাম্যের সংরক্ষণের একটি প্রকল্প চালু করা হবে। ৯০ লক্ষ টাকা ব্যয়ে ১,৪৫০

হেঃ এই প্রকল্পের আওতায় আনা হবে। এছাড়াও চারটি কেন্দ্রীয় প্রকল্প যথা ঃ কংসাবতী নদী উপত্যকায় মৃত্তিকা সংরক্ষণ প্রকল্প, তিস্তা নদী উপত্যকায় মৃত্তিকা সংরক্ষণ প্রকল্প, ভূমিক্ষয়রোধ পরিকল্পনা, গাঙ্গেয় উপত্যকা উন্নয়ন প্রকল্প ইত্যাদি চালু থাকবে। এই প্রকল্পের লক্ষ্যমাত্রা ৩,২৭৫ হেঃ অঞ্চলে জন্য ২৫৫ লক্ষ টাকা।

(গ) **বনান্তভুক্ত গ্রামোন্নয়ন প্রকল্প ঃ** ভারতীয় সংবিধান অনুযায়ী বিশেষ অনুদানে ৭ম পরিকল্পনা এই নতুন প্রকল্প প্রথম চালু করা হয়। বনভিত্তিক গ্রামে আদিবাসীদের উন্নয়নকল্পে এক কোটি টাকা ব্যয়ে এই প্রকল্প চালু থাকবে।

(ঘ) **বন্যপ্রাণী প্রকল্প ঃ** বন্যপ্রাণী উন্নয়নে রাজ্য পরিকল্পনাগুলি ছাড়াও আরও অনেক কেন্দ্রীয় প্রকল্প ১৯৯০-৯১ সালে চলবে। যেমন ঃ 'সুন্দরবন ও বকসা ব্যাঘ্রপ্রকল্প', 'জলদাপাড়া অভয়ারণ্য', অস্তিত্ব সঙ্কটাপন্ন প্রাণীদের নিয়ন্ত্রণ, বে-আইনি পশু শিকার নিয়ন্ত্রণ, প্রকৃতি পরিচয়ও বিশ্লেষণ এবং মহানন্দা অভয়ারণ্য ইত্যাদি। ১৯৯০-৯১ সালে কতকগুলি নতুন প্রকল্প যেমন, সিঙ্গালীলা জাতীয় উদ্যান, নেওড়া-উপত্যকা জাতীয় উদ্যান এবং কেন্দ্রীয় সাহায্যপুষ্ট অভয়ারণ্য ইত্যাদি চালু করার জন্য প্রস্তাব করা হয়েছে। আরও দুটি প্রকল্পেরও চিন্তা-ভাবনা করা হচ্ছে— একটি 'জলাভূমি উন্নয়ন প্রকল্প'' অন্যটি ''হস্তী চলাচলের এলাকা উন্নয়ন প্রকল্প'' বন্যপ্রাণী প্রকল্পের জন্য রাজ্য ও কেন্দ্রীয় সাহায্যের অংশ হিসেবে যথাক্রমে ৯২ লক্ষ টাকা ও ১২৯ লক্ষ টাকা ব্যয় হিসেবে ধার্য করা হয়েছে।

(ঙ) **প্রকৃতি সংরক্ষণ ঃ** ভারত সরকারের সহায়তায় Biosphere Reserve ও ২৪-পরগনা জেলায় এবং মেদিনীপুরের নয়াচক এলাকায় ম্যানগ্রোভ অরণ্য উন্নয়ন প্রকল্প চালু থাকবে।

(চ) **বন-রক্ষা ঃ** ১৯৯০-৯১ সালে উত্তরবঙ্গে বন-রক্ষায় বন-রক্ষীবাহিনীকে আরও বাড়ানো ও জোরদার করার জন্য প্রস্তাব নেওয়া হয়েছে। রাজ্য ও কেন্দ্রীয় অনুদানের ৫০ঃ৫০ অংশ হিসেবে পঞ্চাশ লক্ষ টাকা ধরা হয়েছে।

(ছ) **বিভাগীয় কাষ্ঠ আহরণ প্রকল্প ঃ** এই প্রকল্পের উদ্দেশ্যে কাঠ ও জ্বালানী কাঠের আহরণ ও ব্যবসা থেকে ঠিকাদার প্রথা বাতিল করা। এই প্রকল্প ১৯৯০-৯১ সালেও চালু থাকবে। জাতীয় বন-নীতি ও জাতীয় বন-সংরক্ষণ আইনবিধি-নিষেধ আরোপ করায় পরবর্তী বছরের লক্ষ্যমাত্রা কমানো হয়েছে।

(জ) **নগরভিত্তিক বনায়ন প্রকল্প ঃ** ১৯৯০-৯১ সালে ৪৯ লক্ষ টাকা ব্যয়ে শহর ও আধা শহরে বনসৃজন ও উন্নয়নের কাজ চলবে। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে ভারত সরকারের অনুদানের ১ কোটি টাকার বিশেষ তহবিল থেকে কলকাতা ও হাওড়ার বস্তি অঞ্চলের পরিবেশ উন্নয়নের জন্য বেশ কিছু পরিকল্পনা ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে।

(ঝ) **অন্যান্য পরিকল্পনা ঃ** অন্যান্য পরিকল্পনা, যেমন—অপ্রধান বনজ-সম্পদ, বীজ উন্নয়ন, বিকেন্দ্রীকরণ কিষাণ নার্শারি এবং সম্পূর্ণ কেন্দ্রীয় সাহায্যপুষ্ট ''আকাশ থেকে বীজ সঞ্চারণ'' পরিকল্পনা পরবর্তী বছরেও চলবে।

(ঞ) **সহায়ক পরিষেবা ঃ** গুরুত্বপূর্ণ পরিকল্পনাগুলি হল বন-সম্পদ অনুসন্ধান, বন-

সম্পদ সুসংহতকরণ, বনান্তর্গত যোগাযোগ ব্যবস্থা, গৃহনির্মাণ, কর্ম-পরিকল্পনার পরিচালন ব্যবস্থার দৃঢ়ীকরণ, পর্যটনক্ষেত্রে সুযোগ-সুবিধা প্রচার তথা সম্প্রসারণ, পরিচালনা সংক্রান্ত তথ্য সংগ্রহ ব্যবস্থা, কর্মী পরিচালন ব্যবস্থা ইত্যাদি। এই সব পরিকল্পনায় ১০৭ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব করা হয়েছে। এছাড়াও পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম, পশ্চিমবঙ্গ পতিত জমি উন্নয়ন নিগম, পশ্চিমবঙ্গ পাল্পউড ডেভেলপমেন্ট কর্পোরেশন (যুগ্ম প্রকল্প) ইত্যাদিতে মূলধন বিনিয়োগের জন্য ২৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(ট) **পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম :** জাতীয় বন-নীতির জন্য প্রাকৃতিক বনভূমি থেকে কাষ্ঠ আহরণের হার কমে গিয়েছে। নিগমের শিল্প সংক্রান্ত কর্মকাণ্ড, যেমন—করাত-কল পরিচালনা, খয়ের উৎপাদন, পলিথিনের টিউব উৎপাদন, আসবাবপত্র উৎপাদন, খুঁটি মজবুত করার বিশেষ ব্যবস্থা, গাড়ি মেরামতি ইত্যাদি কর্মকান্ড চালু থাকবে। দক্ষিণবঙ্গে LAMP-এর মাধ্যমে কাঠ সংগ্রহের পরিকল্পনা নিগম করছে। মেদিনীপুর জেলায় ১,৮৭০ হেঃ কাজুবাদাম গাছ লাগাবার পরিকল্পনা অব্যাহত রয়েছে। ১৯৯০-৯১ সালে ৬৮০ হেঃ জমিতে বন তৈরি করা হবে আশা যায়। দার্জিলিং-এ আন্দোলন ক্ষতিগ্রস্ত কর্মচারী আবাসন ও বাংলো এবং রাস্তাঘাটে মেরামতি কাজ গ্রহণ করা হয়েছে।

এই কথাগুলি বলে আমি ৫২নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুলোজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং) ব্যতিরেকে" এবং "৪৪০৬-বন ও বন্য-প্রাণীর মূলধনী ব্যয়"-এর জন্য মোট ৫৫,৮৫,৩৬,০০০ (পঞ্চাশ কোটি পঁচাশি লক্ষ ছত্রিশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

[12-40 — 12-50 P.M.]

## DEMAND No. 53

### Major Head : 2407—Plantations, 4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,89,47,000 be granted for expenditure under Demand No.53, Major Head : "2407—Planations, 4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations".

(This is inclusive of a total sum of Rs.3,22,37,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 24]

## DEMAND No. 54

### Major Head : 2408—Food Storages and Warehousing and 4408—Capital Outlay of Food Storage and Warehousing (Excludings Public Undertakings)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,96,81,000 be granted for expenditure under Demand No.54, Major Head : "2408—Food Storages and Warehousing and 4408—Capital Outlay of Food Storage and Warehousing (Excludings Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.17,24,20,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪৫৬-অসামরিক সরবরাহ"-এ চলতি ১৯৯০-৯১ সালের ব্যয়নির্বাহের জন্য ১,৮৭,৩৭,০০০ (এক কোটি সাতাশি লক্ষ সাঁইত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে ইতিমধ্যে অনুমোদিত ৪৬,৮৫,০০০ (ছেচল্লিশ লক্ষ পঁচাশি হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত।

২। আমি আমার বাজেট বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ সম্পর্কে একটি পৃথক প্রতিবেদন মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। যে-সব অসুবিধার মধ্যে এই বিভাগকে কাজ করতে হচ্ছে, আগের বছরে এবং এ বছরে এ বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচিই বা কি গ্রহণ করা হয়েছে, সে সব তথ্য সম্বলিত এই প্রতিবেদনটি মাননীয় সদস্যদের সামনে আমার বাজেট বিবৃতির মুখবন্ধ হিসাবে পেশ করা হল। মাননীয় সদস্যদের নিকট আমার অনুরোধ, এই বিভাগের কাজে সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিকেও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৩। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে প্রধান যে সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সে রকম কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

৪। আপনারা অবগত আছেন যে, এই বিভাগের কাজ হল গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে এ রাজ্যের মানুষের জন্য প্রধান কয়েকটি খাদ্যশস্য এবং অন্য কিছু অত্যাবশ্যক দ্রব্য সরবরাহ করা এবং সেই সঙ্গে খোলা বাজারে যাতে অবাধে অন্যান্য অত্যাবশ্যক পণ্যের সরবরাহ অক্ষুণ্ণ থাকে সেজন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা।

৫। খাদ্যশস্য এবং চিনি সহ প্রায় সব অত্যাবশ্যক পণ্যের ক্ষেত্রেই পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। আর সেইজন্য চাল, গম চিনি, তৈলবীজ ও ভোজ্য তেল, লবণ, ডাল পেট্রোলিয়মজাত দ্রব্য প্রভৃতির জন্য এ রাজ্যের বাইরে থেকে কোনও না কোনওভাবে আমদানির উপর আমাদের নির্ভর করতে হয়।

৬। এ রাজ্যে গত কয়েক বৎসর তণ্ডুলজাতীয় শস্যের (চাল, গম প্রভৃতি) উৎপাদন উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে চাল ও গমের মোট উৎপাদ পরিমাণ এই রাজ্যে ছিল ৭১,০১,০০০ মেট্রিক টন। ১৯৮৮ সালে এই উৎপাদন বৃদ্ধি পেয়ে দাঁড়াল ১,০৩,৩৬,১০০ মেট্রিক টন এবং ১৯৮৯ সালে ১,১০,০৪,০০০ মেট্রিক টন। তথাপি

খাদ্যশস্যের ক্ষেত্রে এখনও আমাদের ঘাটতি আছে। ১-৩-৯০ তারিখে পশ্চিমবঙ্গের জনসংখ্যা ছিল আনুমানিক ৬ কোটি ৫৯ লক্ষ। খাদ্যশস্যের (চাল ও গম) বাৎসরিক চাহিদা হিসাব করার সময় এখনকার মতো দৈনিক মাথাপিছু ৪৫৩.৬ গ্রাম চাল-গমকে ভিত্তি হিসাবে ধরা ঠিক হবে না। কারণ উপরোক্ত পরিমাণ চাল-গম কেউ দৈনিক খান এ কথা বললে বুঝতে হবে যে, তিনি দুধ/দুধজাত দ্রব্য, ডিম, মাছ ও সবজি খাওয়ার মধ্য দিয়ে প্রোটিন, কার্বোহাইড্রেট ও ভিটামিন গ্রহণ করে থাকেন, অথচ গড়পড়তা ভারতীয়ের পক্ষে (এদের ৪০ শতাংশ দ্রারিদ্র সীমার নিচে বাস করেন) এ সব খাবার সংগ্রহ করা দুঃসাধ্য এন আর ই পি, আর এল ই জি পি এবং জওহর রোজগার যোজনা ইত্যাদি দারিদ্র-দূরীকরণ প্রকল্প সমাজের দরিদ্রতর অংশের মানুষের অবস্থার যথেষ্ট উন্নতি ঘটাতে পেরেছে, এরা অনেকেই এখন দৈনিক এক বেলা ভরপেট খেতে পাচ্ছেন। অতিরিক্ত খাদ্য গ্রহণ করা হয় তণ্ডুলের আকারে। সুতরাং গড় দৈনিক খাদ্যগ্রহণের আরও বেশি বাস্তবসম্মত পরিমাণ ৫০০ গ্রাম করেই ধরতে হবে। এই নিরিখে তণ্ডুলজাতীয় শস্যের বাৎসরিক চাহিদার মোট পরিমাণ দাঁড়াচ্ছে ১,২০,২৭,০০০ মেট্রিক টন। বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদি বাবদ ১০ শতাংশ এবং বিহার ও বাংলাদেশে চালান বাবদ আরও ১০ শতাংশ বাদ দিলে, বছরে আনুমানিক ১,১০,০০০ মেট্রিক টন চাল-গম উৎপন্ন হয় এটা ধরে নিয়ে, এ রাজ্যে খাওয়ার জন্য মোট চাল-গম পাওয়া যাবে ৮৮ লক্ষ মেট্রিক টন। দারিদ্র্য দূরীকরণ কর্মসূচিগুলি বাবদ ভারত সরকারের কাছ থেকে বছরে আমরা ১ (এক) লক্ষ মেট্রিক টন গম পাই, এটা ধরে নিলে রাজ্যে মোট ঘাটতির পরিমাণ দাঁড়ায় (১,২০,২৭,০০০—৮৮,০০,০০০—১,০০,০০০) বা ৩১,২৭,০০০ মেট্রিক টন। আশা করা যাচ্ছে যে, বর্তমানে ক্ষমতাসীন কেন্দ্রীয় সরকারের সহযোগিতা ও সহায়তায় আগামী কয়েক বছরের মধ্যে পশ্চিমবঙ্গ খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে স্বনির্ভর হয়ে উঠবে।

৭। কার্যত, একটি সঠিক জাতীয় উৎপাদন ও বণ্টন নীতি নির্ধারণ করতে হবে, তা না হলে এ ক্ষেত্রে আন্তঃরাজ্য অসমতা দূর করা যাবে না।

৮। গণবন্টন ব্যবস্থার ওপর পূর্ণ আস্থা সহকারে পশ্চিমবঙ্গ তার আপামর জনসাধারণকে ব্যাপক গণবণ্টন ব্যবস্থা প্রণালীর অন্তর্ভুক্ত করেছে। এই বিতরণ ব্যবস্থায় আরও কিছু কেন্দ্র সংযোজিত হতে পারে কিনা তা সর্বদা খতিয়ে দেখা হচ্ছে। বৃহত্তর কলকাতা, হাওড়, হুগলি ও উত্তর ২৪-পরগনা জেলার শিল্পাঞ্চল এবং দুর্গাপুরে-আসানসোল এলাকা নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে সেখানে ১ কোটির কিছু বেশি মানুষ ২,৭৪৮টি ন্যায্যমূল্যের দোকান বা রেশন দোকানের মাধ্যমে তাদের রেশন দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায় যে সংশোধিত রেশন ব্যবস্থা আছে সেখানে ১৭,১৮৫টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে ৫ কোটির কিছু বেশি মানুষ তাদের রেশন দ্রব্য সংগ্রহ করেন। বিধিবদ্ধ রেশন এলাকায়, বিশেষ করে বৃহত্তর কলকাতা অঞ্চলে অনেকগুলি জিনিস রেশন দোকানে বণ্টন করা হয়। এগুলি হলঃ (১) চাল, (২) গম, (৩) চিনি, (৪) ভোজ্য তেল, (৫) গায়েমাখা সাবান, (৬) বিস্কুট, (৭) গুঁড়ো মশলা,, (৮) আয়োডিনযুক্ত লবণ, (৯) ঘি, (১০) মোমবাতি, (১১) দেশলাই, (১২) কাপড়কাচা সাবান, (১৩) ডাল এবং (১৪) গুঁড়ো দুধ। এছাড়া কলকাতা সহ রাজ্যের ৩০,৭৬৯টি খুচরা বিক্রয় কেন্দ্রের মারফত কোরোসিন তেলও দেওয়া হয়। গণবণ্টন ব্যবস্থার জন্য এই ব্যাপক আয়োজনের ফলে সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ তাদের অনেকগুলি

নিত্যব্যবহার্য অত্যাবশ্যক দ্রব্য কম দামে ন্যায্যমূল্যের দোকান থেকে পাচ্ছেন। আর সেজন্য খোলা বাজারের মূল্যস্তরের উপর এর উল্লেখযোগ্য প্রভাবও লক্ষ্য করা যায়।

৯। পূর্বতন কেন্দ্রীয় সরকারের অধীনে আমাদের চাল-গমের মাসিক কেন্দ্রীয় বরাদ্দ এক-তরফাভাবে খুবই কমিয়ে দেওয়া হয়— যথাক্রমে ১,২৫,০০০ মেট্রিক টন ও ১,২৬,০০০ মেট্রিক টন থেকে কমিয়ে ৮৪,০০০ মেট্রিক টন ও ৮০,০০০ মেট্রিক টন করা হয়। পরবর্তীকালে, চালের মাসিক বরাদ্দ আরও কমিয়ে ৬৪,০০০ মেট্রিক টন করা হয়। অবশ্য ১৯৮৯-এর অক্টোবর ও নভেম্বর মাসে অতিরিক্ত আরও কিছু খাদশস্য হাতে আসে। ১৯৮৭-৮৮ সালে বরাদ্দ করা ১,৫৭,০০০ মেট্রিক টনের জায়গায় রেশন ব্যবস্থা মারফত মোট ১,৪১,৩০৭ মেট্রিক টন ভোজ্য তেল বণ্টন করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে এই তেলের বরাদ্দ কমিয়ে করা হয় ৭৫,০০০ মেট্রিক টন। রেশন দোকান মারফত বণ্টন করা হয় ৯০,১৩৬ মেট্রিক টন এবং এর মধ্যে বকেয়া রেশনও রয়েছে। ১৯৮৯-৯০ সালে রবাদ্দ করা হয় ৩৮,৭০০ মেট্রিক টন এবং ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসের শেষাবধি রেশনে বিলি করা হয় ৩৮,০৯৭ মেট্রিক টন। ভারত সরকার ক্রমাগত কমাতে কমাতে শেষকালে রিফাইন না-করা রেপসীড তেলের আমদানি বন্ধ করে দেওয়ায় রাজ্যের জন্য ভোজ্য তেলের বরাদ্দ যথেষ্ট পরিমাণে কমে গিয়েছে। রেপসীড তেল ও সয়াবীন তেল-এর বরাদ্দ ও সরবরাহ এভাবে কমে যাওয়া ক্রেতারা খুবই অসুবিধার মধ্যে পড়েছেন। বরাদ্দ এভাবে ব্যাপক হারে কমে যাওয়ার ফলে চাল, গম ও ভোজ্য তেলের বণ্টনের পরিমাণ খুবই কমিয়ে দিতে হয়েছে। লেভী চিনির ক্ষেত্রে কেন্দ্রীয় বরাদ্দ বছরে ৩ লক্ষ১০ হাজার মেট্রিক টনের কাছাকাছি—এতে আমাদের চাহিদা সন্তোষজনকভাবে মেটে না। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা প্রস্তাব করতে চাই যে, দিল্লির মতো সারা দেশে লেভি চিনির মাথাপিছু সাপ্তাহিক বণ্টন মাত্রা সমানভাবে ৮০০গ্রাম ধার্য করা উচিত। গত বছরের শেষ দিকে কেন্দ্রে বর্তমান সরকার ক্ষমতাসীন হবার পরই কেবল আমাদের চাল ও গমের মাসিক বরাদ্দ ১৯৯০-এর জানুয়ারি থেকে যথাক্রমে ৫,০০০ মেট্রিক টন ও ১০,০০০ মেট্রিক টন বাড়ানো হয়েছে। খাদ্য নিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চালিয়ে যেতে চাই যাতে পরিস্থিতি ভবিষ্যতে আশাব্যঞ্জক হয়ে উঠতে পারে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের অবস্থা বুঝতে পেরে থাকলেও মজুত বৃদ্ধি, পরিবহনের গতিরুদ্ধ অবস্থা, শ্রম বিরোধ, নিচুমানের খাদ্যশস্য লুকিয়ে-চুরিয়ে সরবরাহ প্রভৃতি বিষয় নিয়ে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ায় গড়িমসি ভাবের জন্যই রেশন ব্যবস্থার প্রত্যাশা অনুযায়ী শক্তি বৃদ্ধি ঘটেনি।

১০। ১৯৮৯ সালের সেপ্টেম্বর মাসে দিল্লিতে এস-৩০ জাতের চিনির পাইকারি দাম ছিল কুইন্ট্যাল প্রতি ১,১২৫ টাকা থেকে ১,১৭৫ টাকার মধ্যে। কানপুর, মীরাট ও বোম্বাইয়ে দাম অবশ্য ছিল এর থেকে কিছুটা কম। কলকাতার বাজারগুলিতে ১১-৯-৮৯ তারিখে লেভিমুক্ত চিনির গড় খুচরা দাম ছিল প্রতি কেজি ১১.৬৬ টাকা থেকে ১২.১৬ টাকার মধ্যে। এক বছর আগে এই দাম ছিল কেজি প্রতি ৭.৪৬ টাকা থেকে ৮.১১ টাকার মধ্যে। কাজেই দেখা যাচ্ছে যে, এক বছরে নিবেস জাতের চিনির ক্ষেত্রে দাম বেড়েছে ৫৬ শতাংশের বেশি, আর এর চেয়ে ভালো জাতের চিনির ক্ষেত্রে বেড়েছে প্রায় ৫০ শতাংশ। মাত্র চার মাসেই এতটা মূল্যবৃদ্ধি ঘটেছে। ১৯৮৯-র এপ্রিলে কলকাতার বাজারগুলিতে ন্যূনতম হারের মাসিক

গড় ছিল কেজি প্রতি ৭.৪৯ টাকা, আর মে মাসে ঐ দাম বেড়ে দাঁড়ায় কেজি প্রতি ৮.৩৬ টাকা। ১৯৮৯-র জুন মাসে দাম ২৫ পয়সার মতো কিছুটা কমে গেলেও খোলা বাজারে চিনির দাম হু হু করে বাড়তেই থাকে।

১১। ভারত সরকার আগস্ট মাসে ৫.২৫ লাখ মেট্রিক টন চিনি ছাড়ার সিদ্ধান্ত নেন—জুলাই মাসে ছাড়ার পরিমাণ ছিল ৫ লাখ মেট্রিক টন। জুলাই মাসের চাইতে আগস্ট মাসের পরিমাণ বেশি হলেও জুন মাসের ৫.৫০ লাখ মেট্রিক টনের চেয়ে তা ছিল কম। ভারত সরকারের সূত্র যদিও বরাবর বলে আসছেন যে, প্রয়োজন হলে অথবা খোলা বাজারে দাম ন্যায্য না থাকলে আরও বেশ কিছু পরিমাণ চিনি ছাড়তে তারা ইতস্তত করবেন না, কিন্তু ১৯৮৯-র জুলাই বা আগস্ট মাসে দাম যখন মাত্রা ছাড়া পর্যায়ে চলে গেছে তারা তাদের প্রতিশ্রুতি রাখেন নি। ঐ দুটি মাসে খোলা বাজারে বিক্রির জন্য চিনি ছাড়ার পরিমাণ কমিয়ে মাসে ৫.২৫ মেট্রিক টন করা হয় এবং এর ফলে মূল্যবৃদ্ধি অব্যাহত থাকে। আন্তর্জাতিক সীমানা বরাবর চিনি পাচারের অথবা অসাধু ব্যবসায়ীদের মজতুদারির অভিযোগ যখন চলতেই থাকে, ক্রেতাসাধারণ তখন ভারত সরকার কর্তৃক কোনও রকম প্রতীকারমূলক ব্যবস্থা গ্রহণ না করার ফলে ভুগতেই থাকেন। ভারত সরকার খুচরা চিনির দাম ৯ টাকার মধ্যে রেখে বিক্রয় করার একটি প্রকল্পের ঘোষণা করেছিলেন। সরকার মনোনীত পাইকারি বিক্রেতাদের মারফত খুচরা দাম কত হবে সেটা ঠিক বিক্রয়ে এই বন্দোবস্তের কথা ঘোষিত হয়েছিল। চিনির কুইন্ট্যাল প্রতি মিল নির্ধারিত দাম যখন ৭৭৫ টাকা এবং এই একই পরিমাণ চিনির উপর শুল্ক ৬৪ টাকা সেক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষে ৯ টাকা বা তার কম দামে খুচরা চিনি বিক্রয়ের ব্যবস্থা করা সম্ভবপর ছিল না। এমনকি চিনি যদি রাজ্যের মিলগুলি থেকেও পাওয়া যেত তাহলেও নয়। প্রথম প্রথম কুইন্ট্যাল প্রতি চিনির দাম ৬৫০ টাকা থাকা সত্ত্বেও মিল-নির্ধারিত চিনির দাম এত বেশি হল কেন তা জানা নেই। তাছাড়া, পূর্ব ও পশ্চিম উত্তরপ্রদেশের চিনি মিলগুলি থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের ডীলারদের বেশির ভাগ চিনি তামিলনাড়ুর সালেম এবং অন্যান্য জায়গা থেকে নিতে বলা হয়েছে। সেজন্য রাজ্য সরকার ভারত সরকারকে এটা জানিয়ে দেন যে, এই প্রকল্প অনুযায়ী চিনির ব্যক্তিগত ব্যবসায়ে যেভাবে হস্তক্ষেপ করা হচ্ছে তা কর্মোপযোগী নয়। যাই হোক, ব্যবসায়ীদের সরকারি মনোনয়ন ছাড়াই নির্ধারিত কারখানাগুলি থেকে চিনি সংগ্রহ করতে বলা হয়। এছাড়া চিনির পাইকারি ব্যবসায়ীরা যেন অপেক্ষাকৃত কম মাল মজুত করেন এবং তাদের মোট ব্যবসার পরিমাণ যেন সীমার মধ্যে থাকে তা বলবৎ করার জন্যও ব্যবস্থা কার্যকর করা হয়। একই সঙ্গে একজন পাইকারি ব্যবসায়ীর সঙ্গে অপর ব্যবসায়ীর লেন-দেনের উপরও কিছু নিষেধাজ্ঞা জারি করা হয়। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রেতা সমবায় ফেডারেশন লিমিটেড (কনফেড)-এর মাধ্যমে কলকাতা পৌর এলাকায় খোলা বাজারে মাসে ৫০০ মেট্রিক টন চিনি সাধারণ বাজার দরের চেয়ে কম দামে ১৯৮৯ সালের আগস্ট মাস থেকে কয়েক মাস খুচরা বিক্রয় কেন্দ্রগুলিতে ছাড়া হয়েছিল। খোলা বাজারে অনুকূল প্রভাব সৃষ্টি করার জন্য এনফোর্সমেন্ট শাখা জোরদার উদ্যোগ নেন। পরবর্তীকালে ভারত সরকার চিনি আমদানি করা শুরু করেন এবং এই আমদানি করা চিনি ভারতীয় খাদ্য নিগমের গুদাম থেকে প্রতি কেজি ৮.১৫ টাকা দরে পাওয়ার পর রাজ্য সরকার কেজি প্রতি ৮.৬০ টাকা থেকে ৮.৮০ টাকার মধ্যে খুচরো দাম ধার্য করে গণবন্টন ব্যবস্থার বিক্রয় কেন্দ্রগুলি থেকে এই চিনির বণ্টন সুনিশ্চত করে। এর ফলে যুগপৎ নতুন চিনি

উৎপাদনের ফলশ্রুতিস্বরূপ চিনির দাম বাড়ার প্রবণতা খর্ব হয়।

১২। জ্বালানি কয়লার ক্ষেত্রে গত তিন বছরে অর্থাৎ ১৯৮৭, ১৯৮৮ ও ১৯৮৯-এ কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে ৯.৩০ লক্ষ মেট্রিক টন, ৭.৮০ লক্ষ মেট্রিক টন ও ৭.৮০ লক্ষ মেট্রিক টন। অথচ আমাদের বার্ষিক প্রয়োজন ছিল প্রায় ১২ লক্ষ মেট্রিক টন আর প্রকৃত সরবরাহের পরিমাণ ছিল ৬,১১,৬৭২ মেট্রিক টন (৬৬.৭%), ৫,২৯,২৫৫ মেট্রিক টন (৬৭.৯%) এবং ৪,১০,৬৭৩ মেট্রিক টন ( ৫২.৬৫%)। কেরোসিন তেলের ক্ষেত্রে গার্হস্থ্য ব্যবহারের জন্য আমাদের যেখানে মাসিক প্রয়োজন ৮৫,০০০ মেট্রিক টন, সেখানে এ রাজ্যে মরশুমভিত্তিক বরাদ্দ নিম্নরূপঃ গ্রীষ্ম মরশুমের জন্য (মার্চ থেকে জুন) মাসিক ৫৬,৪৬০ মেট্রিক টন, বর্ষা মরশুমের জন্য (জুলাই থেকে অক্টোবর) মাসিক ৫৪,১৭০ মেট্রিক টন এবং শীত মরশুমের জন্য (নভেম্বর থেকে ফেব্রুয়ারি) মাসিক ৬৩,৩২০ মেট্রিক টন। বরাদ্দে ঘাটতি, তারপরে আবার প্রকৃত সরবরাহে ঘাটতির দরুন একটা অভাব দেখা দেয় যেটা প্রায় সারা বছর ধরে, বিশেষ করে বর্ষা মরশুমে প্রকট থাকে। এই ব্যাপারে আমাদের প্রস্তাব হল মরশুমভিত্তিক ব্যবস্থা বাতিল করে, প্রয়োজনের সাথে সঙ্গতি রেখে বরাদ্দ ও সরবরাহের ব্যবস্থা চালু করা। আমরা সিদ্ধান্তের জন্য বিষয়টি বর্তমানে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করছি। তাছাড়াও, আমরা কেরোসিন তেলের মাসিক বরাদ্দ বাড়িয়ে ৮৫,০০০ মেট্রিক টন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রেখেছি। রাজ্য সরকার এই তেলের সুনিয়ন্ত্রিত বণ্টন সুনিশ্চিত করার উদ্দেশ্যে কেরোসিন কার্ড চালু করার ব্যাপারে একটি পদক্ষেপ নিয়েছিলেন কিন্তু কলকাতা হাইকোর্টের একটি স্থগিতাদেশের দরুন আর অগ্রসর হওয়া সম্ভব হয় নি। সম্প্রতি এই আদেশ প্রত্যাহৃত হওয়ায় এই প্রকল্প কার্যকর করার উদ্যোগ নেওয়া হচ্ছে। ১-৩-৮৯ থেকে সিমেন্টের বিনিয়ন্ত্রণ নীতি বলবৎ হওয়ায়, খোলাবাজারে যেভাবে সিমেন্টের দাম বেড়ে যাচ্ছে তা বিশেষ উদ্বেগজনক। কোনও সাধারণ ক্রেতা যেখানে প্রতি মেট্রিক টন ১০৯১.১৭ টাকা দরে লেভি সিমেন্ট পেতেন এখন তাকে খোলা বাজারে টন প্রতি ১৫৫০.০০ টাকা থেকে ১৭৪০.০০ টাক দরে কিনতে হচ্ছে। শুধু তাই নয়, বিভিন্ন সরকারি দপ্তর, মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশন, পঞ্চায়েত সংস্থা ও অন্যান্য প্রতিষ্ঠানের উন্নয়নমূলক কাজ যথেষ্ট ক্ষতিগ্রস্ত হচ্ছে। সিমেন্টের উপর পুনরায় নিয়ন্ত্রণ আরোপের বিষয়টি বিবেচনা করার জন্য আমরা ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানিয়েছি।

১৩। রাজ্যের সামনে প্রধান রেশনে যে সমস্ত জিনিস দেওয়া হয় সেগুলির এবং একই সাথে অন্যান্য ভোগ্যপণ্যের, যার কথা ইতিমধ্যেই উল্লেখ করা হয়েছে, অপর্যাপ্ত বরাদ্দ এবং ততোধিক কম সরবরাহ। তবে, আশা করা যায়, কেন্দ্রে বন্ধু সরকার ক্ষমতায় আসায় মুদ্রাস্ফীতিবিরোধী এবং জনমুখি বণ্টন-ব্যবস্থা চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হবে। এ কথা স্বীকার্য যে, সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে বণ্টিত অনেকগুলি নিত্যব্যবহার্য ভোগ্যপণ্যের অপ্রতুল সরবরাহ এবং অন্যান্য অসুবিধার দরুন এই রাজ্যে পূর্ববর্তী বছরগুলির তুলনায় ১৯৮৯-এ জিনিসপত্রের দাম বেড়ে গেছে। তবে সর্বভারতীয় গড় এবং অন্যান্য রাজ্যের অবস্থার সাথে বিচার করলে, কলকাতার এবং পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে মূল্যবৃদ্ধিকে তুলনামূলকভাবে কম মনে হয়। নিচের সারণী থেকে তার প্রমাণ পাওয়া যাবেঃ

ক্রেতা মূল্যসূচক সংখ্যা ডিসেম্বর ১৯৮৯-এ যা ছিল
(ভিত্তিঃ ১৯৬০ = ১০০/১৯৬০-৬১ = ১০০)

| শহর/রাজ্য | শহরাঞ্চল* | | কৃষি-শ্রমিক |
|---|---|---|---|
| | শিল্প-শ্রমিক | শহরাঞ্চলের কর্মচারী যারা কায়িক শ্রমের সাথে যুক্ত নন | (রাজ্য অথবা রাজ্য গোষ্ঠী) |
| সর্বভারতীয় | ৮৬৩ | ৭৭৭ | ৭৫৩ |
| কলকাতা/পশ্চিমবঙ্গ | ৮৪৮ | ৬৫৮ | ৭২৪ |
| বম্বে/মহারাষ্ট্র | ৯২৭ | ৭৫৯ | ৭৫৯ |
| দিল্লি/পাঞ্জাব (হিমাচল প্রদেশ, হরিয়ানা ও দিল্লি সহ) | ৯০৫ | ৭২৬ | ৮৪৬ |
| মাদ্রাজ/তামিলনাড়ু | ৮৮৪ | ৮৮৯ | ৭২৫ |

*নতুন তালিকা থেকে ভিত্তিবর্ষ পরিবর্তনের লব্ধ সংখ্যা

সূত্রঃ (১) লেবার ব্যুরো, ভারত সরকার

(২) সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশন, ভারত সরকার

১৪। ১৯৮৯-৯০-এর খরিফ মরশুমে চুক্তি অনুয়ায়ী লেভি আদায়ের প্রথা পুরোপুরি বাদ দিয়ে রাজ্যের চালকলগুলির উপর তাদের সমগ্র উৎপাদনের ৫০ শতাংশ হারে লেভি ধার্য করা হয়েছে। যদিও শতকরা হিসেবে এই লেভি আদায়ের কোনও লক্ষ্যমাত্রা থাকা বাস্তবসম্মত নয়, সংগ্রহ অভিযানের সুবিধার জন্য চালের ক্ষেত্রে ২ (দুই) লক্ষ মেট্রিক টনের একটি লক্ষ্যমাত্রা ধরা হয়েছে। প্রয়োজনে অসুবিধাজনক পরিস্থিতিতে বিক্রির মাধ্যমে সংগ্রহের উদ্দেশ্যে চলতি বছরে আরও ১০,০০০ মেট্রিক টনের এক লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। গত বছরের মতো এবারও এই উদ্দেশ্যে ভারতীয় খাদ্য নিগম রাজ্য সরকারের এজেন্ট হিসেবে কাজ করছে এবং সংগৃহীত চালের পুরোটাই কেন্দ্রীয় ভান্ডারে জমা দেওয়া হবে। ৯-৩-৯০ পর্যন্ত সংগৃহীত চালের পরিমাণ ৬৭,৭৯২ মেট্রিক টন। সংগ্রহের মাত্রা নিশ্চিতভাবে ভালো হত যদি না (খ) ভারতীয় খাদ্য নিগম বর্ধমান জেলায় মাল মজুতের স্থান সংকুলানের ক্ষেত্রে চরমভাবে ব্যর্থ না হত ও (খ) চালকলগুলির একটা বড় অংশ লেভি অর্ডারের বিরুদ্ধে হাইকোর্ট থেকে ইনজাংশন আদায়ে সমর্থ না হত। হাস্কিং মেশিনগুলির উপর কোনও লেভি ধরা হয় নি তার কারণ, ঐ সব হাস্কিং মেশিন ব্যবসায়ের জন্য ধান কেনে না মজুরি-পোষাই-এর কাজ করে।

১৫। বাজেট সংস্থানের সীমাবদ্ধতা ও অন্যান্য পরিকাঠামোগত অবস্থা অনুযায়ী ক্রেতা সংরক্ষণ আইন, ১৯৮৬-কে কার্যকর করার জন্য ইতিমধ্যে কিছু সক্রিয় পদক্ষেপ নেওয়া হয়েছে। রাজ্য কমিশন ও তিনটি জেলা ফোরাম (তিনটি বিভাগীয় সদরঃ জলপাইগুড়ি, চুঁচুড়া ও কলকাতায়) স্থাপন করা হয়েছে এবং এইগুলি যথাক্রমে ২৪-১-৯০ ও ২৫-১-৯০ থেকে

কাজ শুরু করেছে। আরও অন্যান্য জেলা ফোরাম স্থাপন করার বিষয়ে খতিয়ে দেখা হচ্ছে। এখানে উল্লেখ করা যেতে পারে যে, শুধুমাত্র আইন প্রতিষ্ঠানগুলির মাধ্যমে কারবারি ও ব্যবসায়ীদের হাতে জন-সাধারণের দুর্ভোগ দূর করা যাবে না, এর জন্য জোরদার ক্রেতা আন্দোলনের প্রয়োজনও জরুরি।

১৬। গত বছর (১৯৮৯-এ) পশ্চিমবঙ্গ প্রথমবারের মতো ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবারের সদস্যদের জন্য ১৪-১০-৮৯ থেকে ২১-১১-৮৯ এই চার সপ্তাহে ভরতুকিপ্রাপ্ত দরে চাল বণ্টনের এক নতুন বহু আকাঙ্ক্ষিত প্রকল্প চালু করা হয়। এজন্য অন্ধ্রপ্রদেশ থেকে কেনা ১১,০৪০ মেট্রিক টন চাল এবং রাজ্যের অভ্যন্তর থেকে (বর্ধমান, বীরভূম, মেদিনীপুর, বাঁকুড়া ও পশ্চিম দিনাজপুর) কেনা ২৪,৮৯৮.০৬৬ মেট্রিক টন চাল এই কাজে লাগানো হয়। এই ব্যাপারে এই দপ্তর পঞ্চায়েত সংস্থা, কৃষক সংগঠন, জেলা প্রশাসন ও পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেডের তরফ থেকে উৎসাহজনক সহযোগিতা পেয়েছে। ১,৩০,৪৪,০২৬ জন মাথাপিছু ১ কিলোগ্রাম করে প্রতি কিলোগ্রাম ২ টাকা ২৫ পয়সা দরে এই চাল পাওয়ার সুযোগ পেয়েছেন। ১৯৯০-৯১ বর্ষে বছরের শুখা মরশুমে আট সপ্তাহের জন্য এই প্রকল্প চালিয়ে যাওয়ার বিষয় চিন্তা করা হচ্ছে।

১৭। ন্যায্যমূল্যে ক্রেতাদের বণ্টন করার জন্য কতকগুলি অত্যাবশ্যক পণ্য সংগ্রহের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেড ১৯৭৪-এ স্থাপিত হয়। এই নিগম ভালো কাজ করছে এবং এই কাজে নিয়মিতভাবে অগ্রগতি রক্ষা করে চলেছে। ১৯৮৮-৮৯-এ এই সংস্থার বার্ষিক ব্যবসার পরিমাণ ছিল ১৭৮ কোটি ৬৪ লক্ষ টাকা। সরকারি কোষাগার থেকে ভরতুকি না নিয়ে টিকে আছে এমন কয়েকটি মাত্র রাজ্য সরকারে অধিগৃহীত সংস্থার মধ্যে এই নিগম অন্যতম। ১৯৮৮-৮৯-এ এই সংস্থা আয়কর ও অন্যান্য কর দেওয়ার পরও ৩ কোটি ৬৪ লক্ষ টাকার নীট মুনাফা অর্জন করে যেখানে ১৯৮৭-৮৮ তে অনুরূপ লাভের পরিমাণ ছিল ২ কোটি ৫৯ লক্ষ টাকা। ১৯৮৯-৯০-এ এই নিগম রেপসীড তেল, সিমেন্ট লেভিমুক্ত চিনি, ডাল, পাম তেল, সয়াবীন তেল প্রভৃতির কারবার করে।

১৮। ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে খাদ্যশস্যের অভ্যন্তরীণ বণ্টন ব্যবস্থার দায়িত্ব এখনও পর্যন্ত ৮টি জেলায় গ্রহণ করা হয়েছে। এই ৮টি জেলা হলঃ পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, ২৪-পরগনা (উত্তর), হুগলি, নদীয়া ও মুর্শিদাবাদ। আশা করা যাচ্ছে যে ১ এপ্রিল, ১৯৯০ থেকে আরও তিনটি জেলায় এ কাজের দায়িত্ব নেওয়া হবে। এই তিনটি জেলা হলঃ ২৪-পরগনা (দক্ষিণ) মেদিনীপুর ও মালদা। ভারতীয় খাদ্য নিগমের উপর যাতে কম নির্ভর করতে হয় তার জন্য জেলাগুলিতে আরও কতকগুলি গুদাম চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১৯। অন্যান্য কাজকর্মের সাথে একদিকে এই দপ্তর বিবেকহীন ও দুর্নীতিপরায়ণ আমদানিকারী, মিলমালিক, কারবারি ও ব্যবসায়িকগণের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিচ্ছে এবং আরেকদিকে রাজ্যের বর্তমান ভুয়ো রেশন কার্ডগুলি ধরার কাজ চালিয়ে যাচ্ছে। ১৯৮৯-এ এই রাজ্যে অত্যাবশ্যক পণ্য আইন, ১৯৫৫-এর বিধানগুলি লঙ্ঘন করার জন্য ১,৮৯৭টি ক্ষেত্রে অভিযান চালানো হয়। ঐ সময়ে ৯৮৫ জনের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হয়

এবং ৩০ জনকে দোষী সাব্যস্ত করা হয়। এই সময়ে পুলিশ ৪,৩২,৩৯,০৭১.৪৯ টাকা মূল্যের পণ্যসামগ্রী আটক করে। ভুয়ো রেশন কার্ড বাতিল করার কাজের উপর সরকার সর্বাধিক গুরুত্ব আরোপ করেছেন। ১৯৮৯ সালে মোট ৪,৩২,৫২৯টি ভুয়ো রেশন কার্ড বাতিল করা হয়েছে। সরকার দ্ব্যর্থহীন ভাষায় জানাতে চান যে, খাদ্যশস্য নিয়ে চোরাকারবার এবং অন্যান্য বে-আইনি কাজকর্ম কঠোর হস্তে দমন করা হবে। সরকারের এই সতর্কবাণী যে আদৌ ফাঁকা আওয়াজ নয় সংশ্লিষ্ট ব্যক্তি/গোষ্ঠীরা সে-কথা স্মরণ রাখলে ভালো করবেন।

২০। খাদ্যশস্য এবং অন্যান্য অত্যাবশ্যক পণ্যের চোরাচালানের ব্যাপারে সংশ্লিষ্ট সমস্ত প্রশাসনিক ব্যবস্থাকে যথোচিতভাবে নির্দেশ দেওয়া হয়েছে এবং মাঝে মাঝে সজাগ করেও দেওয়া হচ্ছে। তাছাড়া, খাদ্যবস্তুর বে-আইনি চলাচল রোধ করার উদ্দেশ্যে সীমান্ত রক্ষী বাহিনীকেও প্রস্তুত থাকতে বলা হয়েছে।

২১। সংক্ষেপে, খাদ্যশস্যসহ সমস্ত অত্যাবশ্যক পণ্যের সুষ্ঠু বণ্টন ব্যবস্থা জনস্বার্থে অক্ষুণ্ণ রাখার কাজে আমাদের সাহায্য করতে মাননীয় সদস্যবর্গের প্রতি এবং তাদের মাধ্যমে এ রাজ্যের জনগণের প্রতি আমি আবেদন করছি। কেন্দ্রীয় সরকার, বিভিন্ন ট্রেড ইউনিয়ন সংগঠন, বিভিন্ন কেন্দ্রীয় ও রাজ্য সরকারি সংস্থা এবং খাদ্য বণ্টনের সঙ্গে যুক্ত অন্য সব সংস্থার সহযোগিতা এবং সমর্থনও আমরা চাই।

## DEMAND No. 55

**Major Head : 2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education**

**Shri Kamal Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,67,32,000 be granted for expenditure under Demand No.55, Major Head : "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Argricultural Research and Education".

(This is inclusive of a total sum of Rs.5,16,83,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 47]

## DEMAND No. 57

**Major Head : 2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,30,44,000 be granted for expenditure under Demand No.57, Major Head : "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation".

(This is inclusive of a total sum of Rs.10,07,61,000 already voted on account in March, 1990.)

(The printed Speech of Dr. Ashim Kumar Das Gupta to taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১.১। রাজ্যে সমবায় আন্দোলনের পরিকাঠামোয় আমূল পরিবর্তন ঘটাতে এবং সরকারের ঘোষিত নীতি অনুসারে সমাজের দুর্বলতর শ্রেণীর জনগণের আর্থিক সহায়তার সংস্থান করতে বেশিমাত্রায় আর্থিক সংস্থান করা হয়েছে যাতে দুর্বলতর শ্রেণীর মানুষ অধিকমাত্রায় অর্থনৈতিক সুযোগ-সুবিধে পেতে পারেন।

১.২। উপরোক্ত নীতি অনুসারে যাতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা সমবায় সমিতিগুলিতে শেয়ার ক্রয় করতে পারে এবং উৎপাদন ঋণ পেতে পারে সেইমতো ১৯৮৮-৮৯ সালে সার্বজনীন সদস্যভুক্তি প্রকল্পে ১.০১ লক্ষ ঐরূপ চাষীকে সদস্যভুক্ত করা যায় এবং মাথাপিছু ৫০ টাকা হিসাবে ৫০.৫০ লক্ষ টাকা অনুমোদন করা হয়। এইভাবে এখন পর্যন্ত মোট ১০.৮০ লক্ষ চাষীকে সদস্যভুক্ত করা হয়েছে।

১.৩। ১৯৮৮-৮৯ সমবায় বৎসরের শেষে ৩০শে জুন পর্যন্ত কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্কের তিনটি ইউনিট মিলিতভাবে ৮২.৮০ কোটি টাকা স্বল্পমেয়াদী উৎপাদন ঋণ দান করেছে। আগের বছর এর পরিমাণ ছিল ৫৯.৯১ কোটি টাকা। ঋণ আদায়ের পরিমাণ ১৯৮৭-৮৮ সালে ৫০.৩৬ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ৬২.০৩ কোটি টাকা হয়েছে ফলে গত বছরের ঋণ আদায়ের পরিমাণ শতকরা ৪৭ ভাগের চেয়েও শতকরা ২.৬ ভাগ বৃদ্ধি পেয়েছে। যা হোক, ভারত সরকারের ১০,০০০ টাকা পর্যন্ত কৃষি-ঋণ মকুবের ঘোষণায় ১৩৯.৯৯ কোটি টাকা যার মধ্যে শতকরা ৯০ ভাগের বেশি আদায় হয় ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের কাছ থেকে, আদায়ের ব্যাপারে অনিশ্চয়তা দেখা দিয়েছে। এই বছরের স্বল্পমেয়াদী উৎপাদন ঋণ দাদনের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ১০০ কোটি টাকা।

১.৪। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি ২০০ কোটি টাকার ওপর আমানত সংগ্রহ করতে সক্ষম হয়েছে। ১৯৮৯-এর ডিসেম্বরের শেষে এর পরিমাণ দাঁড়ায় ২৪০.০০ কোটি টাকা। ১৯৮৭-৮৮ সমবায় বৎসরের শেষে এর পরিমাণ ছিল ১৫০ কোটি টাকা। ১৯৮৯ জুন মাসে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক আমানতের পরিমাণ ১৭০.২৬ কোটি টাকা বৃদ্ধি করেছে।

১.৫। ১৯৮৯-এর খরিফ এবং বোরো মরশুমে যথাক্রমে ৪,৩০০ এবং ১০,০০০ বর্গাদার ও পাট্টাদারদের সমবায়ের মাধ্যমে আর্থিক সাহায্য করা হয়েছে, পরবর্তী আর্থিক বৎসরে এই সাহায্য অব্যাহত থাকবে এবং ১.৫০ লক্ষ এরূপ বর্গাদার ও পাট্টাদারদের আর্থিক সাহায্যদানের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

১.৬। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে রাজ্য সরকার ২৮৮টি প্রাথমিক কৃষি ঋণ দান সমিতিতে (পিএসিএস) ৪৩.২৩ লক্ষ টাকা শেয়ারের মাধ্যমে মূলধনী ঋণ অনুমোদন করা হয়েছে। এই অর্থ ন্যাবার্ড অনুমোদিত ন্যাশনাল রুর্যাল ক্রেডিট (এলটিও) ফান্ড থেকে গ্রহণ করা হয়েছে। চলতি বৎসরে ২৭৭টি পিএসিএস-কে ৭৪.৭৭ লক্ষ টাকা এবং দুইটি কেন্দ্রীয়

সমবায় ব্যাঙ্ককে ৫৮.০০ লক্ষ টাকা শেয়ারের মাধ্যমে মূলধনী ঋণের প্রস্তাব ন্যাবার্ডে পাঠানো হয়েছে।

১.৭। শস্যবিমা প্রকল্পের মাধ্যমে ১৯৮৮-৮৯ সালের বোরো মরশুমে সাতটি জেলা যথা, হুগলি, মেদিনীপুর, হাওড়া, মুর্শিদাবাদ, মালদা, বর্ধমান এবং পশ্চিম দিনাজপুর-এর চাষীরা ১.৭৫ কোটি টাকা শস্যহানিজনিত ক্ষতিপূরণ পেয়েছেন। উল্লেখযোগ্য যে, ১৯৮৭-৮৮তে ক্ষতিপূরণের পরিমাণ ছিল ১.৫৩ কোটি টাকা।

১.৮। রাষ্ট্রীয় তৈলবীজ বিকাশ প্রকল্পে স্বল্পমেয়াদী উৎপাদন ঋণের দাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। ৬.১৩ কোটি টাকা। ন্যাবার্ড এখনও পর্যন্ত দুইটি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ককে এই প্রকল্পে ১.৪০ কোটি টাকা পর্যন্ত ঋণ দানের সীমা অনুমোদন করেছে।

১.৯। বিশেষ খাদ্য উৎপাদন প্রকল্পে ১৯৮৯-৯০ সমবায় বৎসরে সাতটি নির্বাচিত জেলা যথা, নদীয়া, হুগলি, বর্ধমান, বীরভূম, মেদিনীপুর, পশ্চিম দিনাজপুর এবং উত্তর ২৪-পরগনাকে এখনও পর্যন্ত ৭৫.০০ কোটি টাকার লক্ষ্যমাত্রায় ৫২.০০ কোটি টাকা উৎপাদন ঋণ বিতরণ করা হয়েছে। ১৯৮৮-৮৯তে ৬০.০০ কোটি টাকার লক্ষ্যমাত্রায় ৪৫.৮৫ কোটি টাকা উৎপাদন ঋণ বিতরণ করা হয়েছিল।

১.১০। ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন জেলায় অবস্থিত ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি গ্রামের কৃষকদের দীর্ঘমেয়াদী ঋণ দানের ক্ষেত্রে আরও উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে। এই সময়ে ১৮,৪১৪ জন সুবিধাভোগীকে মোট ১৩.৮৪ কোটি টাকা ১৮,৪১৪ জনের মধ্যে লগ্নি করা হয়েছে। লগ্নির পরিমাণ আগের বছরের চেয়ে ২.১০ কোটি টাকা বা শতকরা ১৮ ভাগ বেশি। বিশেষভাবে লক্ষণীয় যে, সাম্প্রতিককালে লগ্নিকৃত দীর্ঘমেয়াদী ঋণের প্রায় ৭৫ শতাংশ পেয়েছেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত মানুষ।

১.১১। প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি এবং পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের শাখাগুলি ন্যাবার্ডের ঋণ দানের শর্তের ভিত্তিতে ১৯৮৮-৮৯-তে ১৭.০০ কোটি টাকা চাষীদের ঋণ দানের লক্ষ্যমাত্রা ধার্য করেছিল। ঐ লক্ষ্যমাত্রার মধ্যে ৮.১৫ কোটি টাকা (৪৭.৯ শতাংশ) ক্ষুদ্রসেচ প্রকল্পে রাখা হয়েছিল যার মধ্যে ৫.৮২ কোটি টাকা ঐ প্রকল্পে ১২টি এস এফ পি পি জেলা অন্তর্ভুক্ত। ১৯৯০ সালের ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত ঐ লক্ষ্যমাত্রার মধ্যে ৬.২৫ কোটি টাকা চাষীদের দেওয়া হয়েছে। আশা করা যায়, এই বৎসরের শেষে উপরোক্ত লক্ষ্যমাত্রা অর্জন করা যাবে।

১.১২। দীর্ঘমেয়াদী ঋণ দানের ক্ষেত্রে এ পর্যন্ত ক্ষুদ্রসেচ পরিকল্পনা রূপায়ণের ওপর বিশেষ জোর দেওয়ার ফলে লগ্নিকৃত অর্থের পরিমাণ দাঁড়িয়েছিল প্রায় ৬০ থেকে ৬৫ শতাংশ। সম্প্রতি এই ঋণ দানের ক্ষেত্র প্রসারিত হয়েছে অকৃষিক্ষেত্রেও। গ্রামীণ কারিগর, কলাকুশলী এবং ছোট উদ্যোগীদের জন্য প্রকল্প রূপায়ণে এই ঋণ দেওয়া যাবে। এই প্রসঙ্গে প্রয়োজনীয় নিয়ম-কানুন যথা, ব্যাঙ্কের উপবিধির পরিবর্তন সম্পূর্ণ হয়েছে। এইভাবে দীর্ঘমেয়াদী সমবায় ঋণ দানের ক্ষেত্র সম্প্রসারণ এক নতুন দিগন্তের সূচনা করেছে।

২। রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসঙ্ঘ (বেনফেড)-এর নেতৃত্বে ২৪০টি প্রাথমিক

কৃষি বিপণন সমিতি (পিএএসএস) কাজ করছে। এছাড়া সমবায় হিমঘরের ৪৩টি ইউনিট, ১০টি সমবায় চালকল, ২টি ফলজাত খাদ্যসামগ্রী উৎপাদন ইউনিট এবং ৪টি সরষের তেল পেশাই ইউনিট সমবায় ক্ষেত্রে কাজ করছে।

২.১। ১৯৮৮-৮৯ সমবায় বৎসরে ৯৩.১০ কোটি টাকা মূল্যের ৩.৪২৪ লক্ষ মেট্রিক টন রাসায়নিক সার সমবায়ের মাধ্যমে বিপণন করা হয়েছিল। সমবায়ের মাধ্যমে অধিক পরিমাণ সার বিতরণের উদ্দেশ্যে পিএ সি এস ও পি এ এম এস-গুলির জন্য আর্থিক সংস্থাপনের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে এবং সুসংহতভাবে সার বিতরণের জন্য একটি নতুন নির্দেশাবলি প্রকাশ করা হয়েছে। জেলাস্তরে তদারকি কমিটি (মনিটারিং কমিটি) সার বিক্রিয় ব্যাপারে প্রাথমিক কৃষি সমবায় সমিতি এবং প্রাথমিক কৃষি বিপণন সমিতির কাজকর্ম তদারকির জন্য গঠন করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে রাসায়নিক সার বিক্রয় লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৪ লক্ষ মেট্রিক টন।

২.২। ১৯৮৮-৮৯ সালে ২.৬৪ কোটি টাকা মূল্যের বিভিন্ন প্রকার বীজ বিপণন সমবায়-গুলি বিপণন করেছে। ১৯৮৯-৯০ সালে এই সমবায়গুলি ৩ কোটি টাকা মূল্যের বীজ বিতরণ করবে আশা করা যায়।

২.৩। ১৯৮৮-৮৯ সালে প্রায় ২০ কোটি টাকা মূল্যের পাট সমেত কৃষিজাত সামগ্রী বিপণন করা হয়েছিল। ১৯৮৯-৯০ সালে এর পরিমাণ ২২ কোটিতে দাঁড়াতে পারে।

২.৪। ১৯৮৮-৮৯ সালে প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলি বেনফেডের সার এজেন্ট হিসাবে এবং জুট কর্পোরেশন অফ ইন্ডিয়ার পক্ষে ব্যবসায়িক ভিত্তিতে কাঁচা পাট ক্রয় করার কাজ হাতে নেয়। ১৯৮৯-৯০ সালে ব্যবসাভিত্তিক কাঁচাপাট ক্রয়ের লক্ষ্যমাত্রা ছিল ২ লক্ষ গাঁট। সংগৃহীত হয় ১.৫০ লক্ষ গাঁট।

১৯৮৮-৮৯-এর শেষ পর্যন্ত ১৪০টি পাটের গাঁট বাঁধা ইউনিট কাজ করছিল। এই সব ইউনিটগুলি রাজ্য সরকার ও এন সি ডি সি-র আর্থিক সহায়তায় চালু করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও তিনটি ইউনিট স্থাপন করা সম্ভব হবে এবং তার ফলে সমবায়ে পাটের গাঁট বাঁধার ইউনিটের সংখ্যা হবে ১০৭।

২.৫। ১৯৮৮-৮৯ সালে ৫টি সমবায় চালকল ৯,১৮০ মেট্রিক টন ধান সংগ্রহ করে। তার মধ্যে ৫,৬০৫ মেট্রিক টন ধান থেকে ৪,৯৬৮ মেট্রিক টন চাল প্রস্তুত করা হয়। ১৯৮৯-৯০ সালে ধান সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ৯,৬২০ মেট্রিক টন। পুনর্বাসিত সমবায় চালকলগুলি তাদের পূর্ণ ক্ষমতা অনুযায়ী কাজ করার সুবিধার জন্য ৫টি সমবায় চালকলকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও ২টি চালকলকে আর্থিক সাহায্য দেওয়া হবে।

২.৬। ১৯৮৮-৮৯ সালের শেষে ৩৯টি সমবায় হিমঘরের ইউনিট চালু ছিল। এই হিমঘরগুলি উৎপাদকদের কাছ থেকে সরাসরি ১,০১,৮৬৮ মেট্রিক টন আলু ভাড়ায় রেখেছিল তাছাড়া আরও ১,০৩৬ মেট্রিক টন আলু ব্যবসায়িক ভিত্তিতে ক্রয় করেছিল। এইভাবে মোট ১.৩৬ লক্ষ মেট্রিক টন ধারণ ক্ষমতার মধ্যে ১,১২,৯০০ মেট্রিক টন ধারণ ক্ষমতা ব্যবহার

করা হওয়ায় প্রায় ৮০ শতাংশে ধারণ ক্ষমতা সদ্ব্যবহার করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও ৪টি সমবায় হিমঘর তৈরি হয়ে গেলে মোট হিমঘরের সংখ্যা দাঁড়াবে ৪৩। ফলে মোট ধারণ ক্ষমতা হবে ১.৫২ লক্ষ মেট্রিক টন।

২.৭। এন সি ডি সি-তিন-আই ডি এ প্রকল্পে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত ১০০ থেকে ২,১০০ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন ২৭৭টি গুদাম ঘর নির্মাণ করা হয়েছে। এর ফলে মোট ধারণ ক্ষমতা হয়েছে ৪৬.৫০ হাজার মেট্রিক টন। তাছাড়া সাধারণ প্রকল্পে ১৯৮৮-৮৯ সালের শেষে ১,৮১৩টি গুদাম ঘর নির্মিত হওয়ায় ধারণ ক্ষমতা ২৩৫.২২ হাজার মেট্রিক টনে দাঁড়িয়েছে। সুতরাং ১৯৮৮-৮৯ সালের শেষে সমবায় ক্ষেত্রে গুদাম ঘরের ধারণ ক্ষমতার পরিমাণ হয়েছে মোট ২৮১.৭২ হাজার মেট্রিক টন। অতিরিক্ত ধারণ ক্ষমতা সৃষ্টি হওয়ার সঙ্গে সঙ্গে ১৯৮৯-৯০ সালের শেষে মোট গুদাম ঘরের সংখ্যা এবং সর্বমোট ধারণ ক্ষমতা নিম্নরূপ হবে ঃ

| | | সংখ্যা | ধারণ ক্ষমতা (.০০০ মেট্রিক টনে) |
|---|---|---|---|
| (১) এন সি ডি সি-তিন-আই ডি এ প্রকল্প | | | |
| | মোট | ৪৮৯ | ১১০.৩০ |
| (২) এন সি ডি সি (সাধারণ) প্রকল্প | | | |
| | মোট | ২,০১৫ | ২৩৯.৭০ |

৩.১। গ্রাম এবং শহরাঞ্চল জনগণের মধ্যে প্রয়োজনীয় ভোগ্যসামগ্রী বণ্টনের জন্য পশ্চিমবঙ্গ ক্রেতা সমবায় আন্দোলন এক অপরিহার্য মাধ্যম হিসেবে পরিগণিত হয়েছে। এই উদ্দেশ্যে ১৯৯০-৯১ সালে বর্তমানে প্রকল্পগুলিকে শক্তিশালী করতে প্রস্তাবিত ২৪.৮০ লক্ষ টাকা বিনিয়োগ করা হবে।

৩.২। ১৯৮৮-৮৯ সালে ৮৪টি সমবায় সমিতিকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। এর মধ্যে ৬টি ছাত্রদের সমবায়, ৪৩টি গ্রামাঞ্চলে প্রাথমিক সমবায় সমিতি এবং ১৪টি পাইকারি সমবায় সমিতি।

৩.৩। ১৯৮৮-৮৯ সালে ক্রেতা সমবায়গুলি মোট ২৪০ কোটি টাকার পণ্যসামগ্রী বিক্রয় করেছে। গ্রামাঞ্চলে বিক্রয়ের পরিমাণ ৪০ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালে এই বিক্রয়ের পরিমাণ দাঁড়াবে ২৮৫ কোটি টাকায়। ১৯৯০-৯১ সালে বিক্রয়ের লক্ষ্যমাত্রা ৩০০ কোটি টাকা ধার্য করা হয়েছে।

৩.৫। নর্থ সুবার্বন পাইকারি ক্রেতা সমবায় স্টোর্স-এর মঞ্জুরীকৃত বরাহনগরের বিভাগীয় বিপণীকে খুব শীঘ্রই চালু করা হবে। ১৯৮৭-৮৮ সালে 'কনফেড' মোট ৯৪৭.২৫ লক্ষ টাকার পণ্যসামগ্রী বিক্রয় করেছিল। ১৯৮৮-৮৯ সালে এই বিক্রয়ের পরিমাণ বেড়ে দাঁড়িয়েছিল ১,৪১৭.৪২ লক্ষ টাকায়।

৪। রাজ্যে, শহরাঞ্চলে বহুসংখ্যক অকৃষি প্রাথমিক সমবায় ঋণ দান সমিতি আছে। ৪৮টি সমিতি ১৯৪৯ সালের ব্যাঙ্ক নিয়ন্ত্রণ বিধির আওতাভুক্ত। এই সমিতিগুলি বিভিন্ন কল-

ারখানা, স্কুল, কলেজ, বিশ্ববিদ্যালয়, রাজ্য ও কেন্দ্রীয় সরকার অথবা অন্য প্রতিষ্ঠানে র্মরত আর্থিকভাবে দুর্বলতর নিম্ন আয় এবং মধ্য আয়বিশিষ্ট কর্মীদের ঋণ দানের ক্ষেত্রে বশেষ ভূমিকা পালন করছে। ক্ষুদ্র ব্যবসায়ী ও কারিগর গোষ্ঠীর একাংশ এই সমিতিগুলির দস্য হিসাবে উপকৃত হন। বিশেষভাবে উল্লেখ্য যে, সরকারি সাহায্য ছাড়া নিজস্ব অর্থে এরা শংসনীয় ভূমিকা পালন করছেন। এখন পর্যন্ত কেবলমাত্র ১০টি সমিতি ব্যাঙ্ক মাত্র ৪,২১,০০০ াকা সরকারি শেয়ার; ম্যানেজারদের দেয় অনুদান এবং আসবাব-পত্র এবং সাজ-সরঞ্জাম ক্রয়ের জন্য অনুদান পেয়েছে।

৫। আবাসন সমবায় সমিতিগুলি আর্থিক দিক থেকে দুর্বলতর এবং মধ্যবিত্ত সদস্যদের আশ্রয়দানে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে।

বর্তমানে রাজ্যে ১,৯১৩টি আবাসন সমবায় সমিতি আছে। তার মধ্যে ১,০৩৮টি সমিতি কলকাতা পৌর প্রতিষ্ঠান এবং সল্ট লেক এলাকা নিয়ে গঠিত সি এম এ এইচ অঞ্চলে অবস্থিত। রাজ্যে শীর্ষ সংগঠন পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় আবাসন মহাসঙ্ঘ তাদের অনুমোদিত সমিতিগুলিকে বাড়ি/ফ্ল্যাট তৈরির জন্য অর্থের সংস্থান করে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

জীবন-বিমা নিগম রাজ্য সরকারের গ্যারান্টির ভিত্তিতে ফেডারেশনকে ঋণ দেয়। ১৯৮৯ সালের ৩০শে জুন পর্যন্ত জীবন-বিমা নিগম ফেডারেশনকে মোট ৪৫১০ লক্ষ টাকা দিয়েছেন এবং এই অর্থের সাহায্যে আবাসন ফেডারেশন উক্ত তারিখ পর্যন্ত মোট ১৪,৯৮৩টি আবাসন ইউনিট নির্মাণ করেছে। অতি সম্প্রতি রাজ্য সমবায় আবাসন ফেডারেশন প্রধান প্রমোটার হিসেবে প্রাথমিক সমবায় আবাসন সমিতিগুলিকে সাহায্য করার প্রকল্প অনুমোদন করেছে।

৬.১। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন ৬টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে রাজ্যে বুনিয়াদী সমবায় প্রশিক্ষণের কাজ করছে এবং এর জন্য প্রয়োজনীয় সামগ্রিক আর্থিক সাহায্য রাজ্য সরকার করছেন। উক্ত প্রশিক্ষণ কেন্দ্রগুলির মধ্যে ৪টি প্রশিক্ষণ কেন্দ্রের ও সমবায় প্রশিক্ষণের রাজ্য কমিটির ব্যয়ভার বাজেটের পরিকল্পনা-বহির্ভূত খাত থেকে বহন করা হয় এবং বীরভূমের ইলামবাজার ও জলপাইগুড়ি প্রশিক্ষণ কেন্দ্রের ব্যয়ভার প্ল্যান বাজেট অংশ থেকে বহন করা হয়। ১৯৮৮-৮৯ সমবায় বৎসরে বিভিন্ন কেন্দ্রে মোট ৭০১ জন সমবায় কর্মচারী প্রশিক্ষণ পেয়েছেন।

৬.২। রাজ্য সমবায় ইউনিয়ন বিগত ৩০ বছর ধরে রাজ্যের বিভিন্ন অংশে, বিশেষ রে গ্রামাঞ্চলে ভ্রাম্যমাণ প্রশিক্ষণ শিবিরের মাধ্যমে সমবায় প্রশিক্ষণ কর্মসূচি রূপায়ণ করছে। ৯৮৮-৮৯ সালে ১৫,৮৪৯ জন সাধারণ সদস্য ২,১৩৪ জন পরিচালকমণ্ডলীর সদস্য এবং ৮৫ জন ম্যানেজার প্রশিক্ষণ পেয়েছেন।

৬.৩। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন সমবায় আন্দোলনের প্রসারের জন্য প্রচারের কাজ চালিয়ে যাচ্ছে। এই উদ্দেশ্যে ইউনিয়ন বিভিন্ন সময়ে সমবায় সম্মেলন, প্রদর্শনী, মেলা ও সেমিনার ইত্যাদির ব্যবস্থা করে থাকেন। এছাড়া কলকাতা শহরে সারা ভারত সমবায় সপ্তাহ পালনের সুষ্ঠু আয়োজনও সমবায় ইউনিয়ন করে থাকেন। এর জন্য ১৯৯০-৯১ সমবায় বর্ষে মোট ১.৬৫ লক্ষ টাকা অনুদান মঞ্জুর করার প্রস্তাব আছে। এছাড়া উক্ত ইউনিয়ন 'ভান্ডার' নামে একটি মাসিক পত্রিকাও প্রকাশ করে।

৬.৪। রাজ্য সমবায় ইউনিয়নের অফিসঘর নির্মাণের জন্য সল্ট লেক অঞ্চলে মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথরিটি জমি দিয়েছেন এবং এই জমি কেনার জন্য ১০ লক্ষ টাকা প্রদানের প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

৭। এন সি ডি সি—তিন প্রকল্প অনুসারে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক কলকাতার পাইকপাড়া অঞ্চলে সমবায় কর্মী প্রশিক্ষণ কেন্দ্রে প্রাথমিক সমবায় কৃষি ঋণ দান সমিতিগুলির ম্যানেজার, সহকারি ম্যানেজার, হিসাব-রক্ষকদের সমবায় শিক্ষায় শিক্ষিত করে তোলার জন্য নিয়মিত প্রশিক্ষণ কর্মসূচি রূপায়িত করছেন। এর জন্য অবশ্য প্রয়োজনীয় ব্যয়ভার উক্ত ব্যাঙ্ক এন সি ডি সি প্রদত্ত আর্থিক সাহায্য থেকে বহন করে থাকেন। এছাড়া কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক উত্তরপাড়ায় সমবায় প্রশিক্ষণ কেন্দ্রে প্রাথমিক ভূমি উন্নয়ন ব্যাঙ্কসমূহের কর্মচারিদের প্রশিক্ষণের জন্য একটি শিক্ষা-প্রতিষ্ঠান চালাচ্ছেন।

৮। বর্তমানে রাজ্যে ৭৮৬টি ইঞ্জিনিয়ারিং সমবায় সমিতি চালু আছে। এছাড়া এক হাজারেরও বেশি শ্রম সমবায় সমিতি অসংগঠিত শ্রমজীবীদের একটি বড় অংশকে সমবায়ের আওতার মধ্যে এনে প্রশংসনীয় কাজ করেছে। রাজ্য সরকার এই দুই ধরনের সমিতিকে প্রচুর আর্থিক সাহায্য করে থাকেন। এই সমিতিগুলি বিভিন্ন সংস্থা থেকে কাজ পাওয়ার বিষয়ে যাতে অগ্রাধিকার পায় সরকার তার ব্যবস্থা করেছেন।

৯। সমবায় নিরীক্ষক অধিকার (ডাইরেক্টরেট) ১৯৮৮ সলের এপ্রিল মাস থেকে কাজ করছে। সুনির্দিষ্ট বিভাগীয় কার্যক্রম অনুসরণ করে সমবায় সমিতিগুলি নিরীক্ষার কাজ সুষ্ঠুভাবেই চলছে। এই উদ্দেশ্যে পাব্লিক সার্ভিস কমিশনের পরীক্ষার মাধ্যমে এবং সমবায় অধিকার থেকে উপযুক্ত নিরীক্ষকদের নিযুক্ত করা হচ্ছে। ১৯৮৭-৮৮ সাল থেকে নিরীক্ষার কাজে উন্নতি দেখা গেছে। নিরীক্ষা বাবদ উপকর (সেস) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে লক্ষ্যমাত্রা ছিল যথাক্রমে ৬২.৩১ লক্ষ টাকা ও ৭৭.৯৯ লক্ষ টাকা আর এই উপকর আদায়ের পরিমাণ উক্ত দুই সালে যথাক্রমে ২১.৮৫ লক্ষ এবং ৫৬.৪৬ লক্ষ টাকা। নতুন অধিকারের কার্যভার গ্রহণের পর নানা অসুবিধা সত্ত্বেও ১৯৮৭-৮৮ সলে নিরীক্ষাযোগ্য সমিতিগুলির মধ্যে প্রায় ৭৬ শতাংশের ক্ষেত্রে হিসাবপত্র নিরীক্ষা করা গেছে এবং ১৯৮৮-৮৯ সালে এই কাজের হার বৃদ্ধি পেয়ে হয়েছে ৮২ শতাংশ। ১৯৯০-৯১ সালে বাজেটে এই নিরীক্ষা অধিকারের কাজের জন্য বরাদ্দ করা হয়েছে ৫০ লক্ষ টাকা।

১০। আমি আনন্দের সঙ্গে সভাকে জানাচ্ছি যে সমবায় আন্দোলন বিভিন্ন প্রতিকূলতার মধ্যে তার ভিতকে দৃঢ় করছে, উন্নততর করছে গ্রামাঞ্চলের জনসাধারণের জীবনযাত্রার পথ। গ্রামে সম্প্রসারিত সমবায় আন্দোলন শুভব্রত ভূমিকা পালন করছে গ্রামের দুর্বলতর মানুষগুলির জীবনযাত্রার মানকে উন্নত করার প্রচেষ্টায়। আমি এই আশা পোষণ করি যে সমবায় আন্দোলনে সার্বিক সহযোগিতা ও সমর্থনে সূচিত হবে গ্রামাঞ্চলের অসংখ্য অধিবাসীদের অর্থনৈতিক স্বাধীনতার যুগ।

## DEMAND No. 58

**Major Head : 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes**

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,71,53,000 be granted for expenditure under Demand No.58, Major Head: "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes".

(This is inclusive of a total sum of Rs.1,42,88,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 47]

## DEMAND No. 59

**Major Head: 2501—Special Programme for Rural Development**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 35,69,16,000 be granted for expenditure under Demand No.59, Major Head: "2501—Special Programme for Rural Development".

(This is inclusive of a total sum of Rs.13,96,34,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Benoy Krishna Chowdhury is taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের দাবির মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ ইতিমধ্যে গৃহীত ৫৯ নং অভিযাচনের অধীনে ৮ কোটি ৯২ লক্ষ ২৯ হাজার টাকা, ৬০ নং অভিযাচনের অধীনে ১৬ কোটি ৮৩ লক্ষ ৬২ হাজার টাকা এবং ৬৩ নং অভিযাচনের অধীনে ১১ কোটি ৯ লক্ষ ১৩ হাজার টাকা আছে।

**৫৯নং অভিযাচন**

২। ৫৯নং অভিযাচনের অধীনে প্রস্তাবিত মোট ৩৫ কোটি ৬৯ লক্ষ ১৬ হাজার টাকা বরাদ্দের মধ্যে ৩১ কোটি ২৫ লক্ষ ৬৬ হাজার টাকা সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচি (আই আর ডি পি) এবং সংশ্লিষ্ট গ্রামীণ যুবগোষ্ঠীর স্বনির্ভরতা প্রশিক্ষণ কর্মসূচি (ট্রাইসেম) ও গ্রামীণ এলাকার মহিলা ও শিশুদের জন্য উন্নয়ন কর্মসূচি (ডি ডব্লু সি আর এ) রূপায়ণের জন্য প্রস্তাব করা হয়েছে। বাকি ৪ কোটি ৪৩ লক্ষ ৫০ হাজার টাকা প্রস্তাবিত হয়েছে খরাপ্রবণ অঞ্চলে উন্নয়নের জন্য কর্মসূচির (ডিপিএপি) জন্য।

৩। সার্বিক গ্রামোন্নয়ন কমসূচি এ রাজ্যে ১৯৭৮-৭৯ অর্থবর্ষে কয়েকটি ব্লকে প্রথম চালু করা হয় এবং ১৯৮০-৮১ অর্থবর্ষ থেকে সারা রাজ্যের সমস্ত ব্লকেই এই কর্মসূচি নেওয়া হয়েছে। ষষ্ঠ যোজনাকালে এই কর্মসূচিতে কাজের মাত্রা যথেষ্ট বৃদ্ধি পায় এবং সপ্তম যোজনাকালেও এই উন্নতির ধারা অব্যাহত আছে।

৪। সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচির রূপায়ণ এ রাজ্যে পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে

এবং জেলা গ্রামোন্নয়ন সংস্থার (ডিআরডিএ) তত্ত্বাবধানে হয়। রাজ্য সরকার এই কর্মসূচি রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার প্রণীত নির্দেশাবলি মেনে নিয়েই কাজ করেন। এই কর্মসূচির আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমহারে বহন করেন। কর্মসূচিটির মূল লক্ষ্য হল দারিদ্র্যসীমার নিচে পড়ে থাকা পরিবারগুলিকে সরকারি অনুদান ও ব্যাঙ্ক ঋণের সাহায্যে অর্থকরী প্রকল্প দিয়ে সহায়তা করা যাতে বর্ধিত আয়ের সাহায্যে পরিবারগুলি দারিদ্রসীমার উপরে উঠে আসতে পারেন। ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, ভূমিহীন ক্ষেতমজুর, ভাগচাষী, পাট্টাদার ও গ্রামীণ কারিগর থেকে শুরু করে সমস্ত শ্রেণীর মানুষ (যাদের পারিবারিক বার্ষিক আয় ৬,৪০০ টাকার নিচে) এই কর্মসূচির সাহায্য পেতে পারেন। তবে দরিদ্রতম শ্রেণীর মানুষরা সহায়তার ক্ষেত্রে অগ্রাধিকার পাবেন। এ জন্যে সরকারি নির্দেশানুসারে যে-সব পরিবারের বার্ষিক আয় ৪,৮০০ টাকার বেশি তারা আপাতত কর্মসূচির সহায়তা পাবেন না। ষষ্ঠ যোজনাকালে সাহায্য পাওয়ার জন্য সর্বোচ্চ বার্ষিক আয়ের সীমা ছিল ৩,৫০০ টাকা।

৫। ষষ্ঠ যোজনাকালে (১৯৮০-৮৫) এ রাজ্যে আই আর ডি পি-র সহায়তা পেয়েছিলেন ৬,৯০,৭৬৯টি পরিবার এবং এই সময়ে সহায়তার লক্ষ্যমাত্রা ছিল মোট ১০,০৫,০০০টি পরিবার। মোট সাহায্যপ্রাপ্ত পরিবারের মধ্যে ২,৬২,১৮৫টি পরিবার ছিলেন তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। ষষ্ঠ পরিকল্পনাকালে আই আর ডি পি খাতে মোট ব্যয় হয়েছিল ৫৩.৫৫ কোটি টাক এবং পরিপূরক ব্যাঙ্ক ঋণের পরিমাণ ছিল ৮৬.৪৩ কোটি টাকা। এর ফলে সাহায্যপ্রাপ্ত পরিবার প্রতি মোট সহায়তার পরিমাণ ছিল ২,০২৬ টাকা।

৬। যে সমস্ত পরিবার ষষ্ঠ যোজনাকালে সাহায্য পেয়েছিলেন কিন্তু সহায়তার পরিমাণ কম হওয়ার দরুন বা অন্য কোনও কারণে দারিদ্রসীমার উপরে উঠতে পারেন নি সপ্তম যোজনাকালে তাদের পুনরায় সাহায্য দিয়ে দারিদ্রসীমার উপরে তোলার নীতি গৃহীত হয়েছিল। সপ্তম যোজনার প্রথম চার বছরে এ রকম মোট ২,২৩,০২৩টি পরিবারকে দ্বিতীয় দফায় সাহায্য দেওয়া হয়েছে। এ ছাড়াও এই চার বছরে মোট ৮,৮৩,৩৪০টি পরিবারকে নতুন করে আই আর ডি পি-র সহায়তার আওতায় আনা হয়েছে।

৭। ১৯৮৮-৮৯ অর্থবর্ষে পশ্চিমবঙ্গে আই আর ডি পি কর্মসূচির লক্ষ্যমাত্রা বহুলাংশে অতিক্রান্ত হয়েছিল। ঐ বছর সহায়তার লক্ষ্যমাত্রা ছিল ২,৩৩,৯৩৮টি পরিবার এবং সাহায্যপ্রাপ্ত পরিবারের সংখ্যা ছিল ২,৮৭,১৩৩টি। অর্থাৎ সাফল্যের মাত্রা ছিল লক্ষ্যমাত্রার শতকরা ১২২.৭৩ ভাগ। মোট সাহায্যপ্রাপ্ত পরিবারের মধ্যে তফসিলি জাতি ও উপজাতিভুক্ত পরিবারের সংখ্যা ছিল শতকরা ৩৮.৫৩ ভাগ। অর্থাৎ এ ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার নির্ধারিত শতকরা ৩০ ভাগের লক্ষ্যমাত্রা অতিক্রান্ত হয়েছিল। ঐ বছরে কর্মসূচিতে কেন্দ্রীয় সহায়তাসহ মোট ব্যয় হয়েছিল ৬,১১৫.৩৮ লক্ষ টাকা। এই ব্যয় পূর্ববর্তী বছরের ব্যয়ের তুলনায় অনেকটাই বেশি। পরিবারপ্রতি গড় বিনিয়োগের পরিমাণ ছিল ৫,৮৮৮ টাকা। মহিলা প্রাপকদের সংখ্যা ছিল শতকরা ৩৩.৫৭ ভাগ যা সর্বভারতীয় গড়ের চেয়ে যথেষ্ট বেশি এবং কেন্দ্রীয় সরকার নির্ধারিত শতকরা ৩০ ভাগ লক্ষ্যমাত্রার চেয়েও বেশি।

৮। ১৯৮৯-৯০ অর্থবর্ষে প্রকল্প রূপায়ণের ধারা অব্যাহত রয়েছে। মোট ২,৩৯,৬৩৯টি পরিবারের বার্ষিক লক্ষ্যমাত্রার মধ্যে ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২,১১,৫১১টি পরিবারকে সাহায্য করা গিয়েছে। একই সময় পর্যন্ত মোট ব্যয়ের পরিমাণ ৪,৯৫৬.৯১ লক্ষ

টাকা। সাহায্য প্রাপকদের মধ্যে তফসিলি জাতি, উপজাতি ও মহিলার সংখ্যাও সন্তোষজনক। পরিবারপিছু গড় বিনিয়োগ দাঁড়িয়েছে ৬,৬৫৯ টাকারও বেশি। আশা করা যায় যে, আই আর ডি পি-র এই অগ্রগতি অব্যাহত থাকবে এবং ১৯৯০ সালের মার্চ মাসের শেষে সমস্ত লক্ষ্যমাত্রাই অতিক্রান্ত হবে।

৯। ১৯৯০-৯১ অর্থবর্ষের জন্য রাজ্য সরকার ২,৫১,৮৯০টি পরিবারকে সাহায্য করার প্রস্তাব রেখেছেন এবং এ বাবদ ব্যয়-বরাদ্দ প্রস্তাব করেছেন ৩৪ কোটি ৮৫ লক্ষ টাকা। ১৯৯০-৯১ অর্থবর্ষের জন্য কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত সিদ্ধান্ত এখনও রাজ্য সরকারের জানা নেই এবং এই লক্ষ্যমাত্রার হয়ত সামান্য পরিবর্তন ঘটতে পারে। প্রয়োজনে আমরা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি এই সভায় পেশ করব।

১০। ট্রাইসেম কর্মসূচিকে আরও ব্যাপকভাবে প্রয়োগ করে উন্নত কারিগরি জ্ঞান গ্রামীণ যুবগোষ্ঠীকে দেওয়ার চেষ্টা চালানো হচ্ছে। আই আর ডি পি-র সার্থক রূপায়ণে ট্রাইসেমের ভূমিকা উপলব্ধি করে এই দুটি কর্মসূচির সমন্বয় সাধনের প্রতি জোর দেওয়া হচ্ছে। এজন্য রাজ্য সরকার ১৯৯০ সালের জানুয়ারি মাস পর্যন্ত প্রশিক্ষণ কর্মসূচির জন্য মোট ৮৭.৯৫ লক্ষ টাকা এবং ট্রাইসেম প্রশিক্ষণের পরিকাঠামো গড়ে তোলার জন্য মোট ৫.৮৯ লক্ষ টাকা ব্যয় করেছেন।

১১। ১৯৮২-৮৩ অর্থবর্ষের শেষ দিকে কেন্দ্রীয় সরকার ডি ডব্লু সি আর এ প্রকল্প চালু করেন। এটি আই আর ডি পি-র অন্তর্ভুক্ত এবং এর মূল উদ্দেশ্যে অর্থকরী প্রকল্পের সাহায্যে গ্রামীণ মহিলাদের আর্থসামাজিক অবস্থার উন্নতিসাধন। প্রথমে বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে এই কর্মসূচির কাজ শুরু হয়। এ পর্যন্ত জলপাইগুড়ি, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর ২৪-পরগনা ও হুগলি জেলাও এই কর্মসূচির আওতায় এসেছে। শুরু থেকে ১৯৯০ সালের জানুয়ারি মাস পর্যন্ত এই প্রকল্পে মোট ১০৯.৮৫ লক্ষ টাকা খরচ হয়েছে। এতে ১;২৮৯টি মহিলাগোষ্ঠীর ২৪,৩৯২ জন সভ্যার মধ্যে ১৫,৫১৪ জন সভ্যা আর্থিক সহায়তা পেয়েছেন।

১২। ৫৯নং অভিযাচনের অধীনে খরাপ্রবণ অঞ্চলের উন্নয়নের মোট ৪ কোটি ৪৩.৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে। কর্মসূচিটি কৃষিবিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন এবং বিভিন্ন বিভাগের মাধ্যমে রূপায়িত হয়। বর্তমানে কর্মসূচিটি পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় ৩৪টি ব্লকে চালু আছে। এই কর্মসূচির অধীনে ক্ষুদ্রসেচ, বনসৃজন, পশুপালন, ভূমি সংরক্ষণ, শুষ্ক জমি চাষ, লাক্ষা ও রেশম চাষের উন্নয়ন প্রভৃতি প্রকল্প নেওয়া হয়। ডি পি এ পি-র মূল উদ্দেশ্য প্রাকৃতিক ভারসাম্য বজায় রাখা। এই সঙ্গে খরা এলাকায় কৃষির উৎপাদন বৃদ্ধি এবং পশ্চাৎপদ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং তফসিলি জাতি উপজাতিভুক্ত মানুষের আয় ও কর্মসংস্থান বৃদ্ধিও কাম্য এটি একটি কেন্দ্রীয় সরকার স্পন্সর্ড কর্মসূচি এবং মোট ব্যয় রাজ্য ও কেন্দ্র সমহারে বহন করেন।

**অভিযাচন নং ৬০**

১৩। ৬০ নং অভিযাচনের অধীনে মোট ৬৭ কোটি ৩৪ লক্ষ ৪৭ হাজার টাকার প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের মধ্যে মোট ৪১ কোটি ২৩ লক্ষ ৮৭ হাজার টাকার ব্যয়-বরাদ্দ প্রস্তাব জওহর রোজগার যোজনায় রাজ্যের দেয় অংশ মেটানোর জন্য বাদবাকি অংশের

মধ্যে মোট ২৩ কোটি ২১ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ প্রস্তাবিত হয়েছে জেলা পরিকল্পনা খাতে।

১৪। জওহর রোজগার যোজনা প্রকল্পটি ১৯৮৯ সালের ১লা এপ্রিল থেকে পূর্বতন দুটি গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এন আর ই পি ও আর এল ই জি পি একত্রীভূত করে চালু হয়েছে। বর্তমানে প্রকল্পটি স্পনসর্ড কর্মসূচি হিসেবে রূপায়িত হচ্ছে এবং এর মোট খরচের দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকারের মধ্যে শতকরা ৮০ ভাগ ও ২০ ভাগ হারে বণ্টিত হচ্ছে। কেন্দ্রীয় অংশ (খাদ্যশস্যসহ) সরাসরি জেলাগুলিকে দেওয়া হয়ে থাকে এবং খাদ্যশস্যের বরাদ্দ মোট কেন্দ্রীয় বরাদ্দের অন্তর্ভুক্ত।

১৫। ষষ্ঠ যোজনাকালে এন আর ই পি প্রকল্পে এ রাজ্যে ১১০ কোটি ৪০ লক্ষ টাকা খরচ করে মোট ১.৮২ কোটি শ্রমদিবস সৃষ্ট হয়েছে। সপ্তম যোজনার প্রথম চার বছরে এন আর ই পি-তে আরও খরচ হয়েছে ১৫৬ কোটি ২৪ লক্ষ টাকা এবং এই ব্যয়ে সৃষ্ট হয়েছে আরও ৬.৬২ কোটি শ্রমদিবস। একইভাবে আর এল ই জি পি প্রকল্পে ষষ্ঠ যোজনাকালে মোট খরচ ৯ কোটি ৪৫ লক্ষ টাকা এবং মোট কর্মসৃজন ৭২.৮৪ লক্ষ শ্রমদিবস। সপ্তম যোজনায় প্রথম চার বছরে আর এল ই জি পি-তে মোট খরচ হয়েছে ১৩৬ কোটি ১৮ লক্ষ টাকা এবং এ বাবদ সৃষ্ট হয়েছে ৬০৪.০১ লক্ষ শ্রমদিবস।

১৬। ১৯৮৯-৯০ সালের বাজেটে এন আর ই পি প্রকল্পে কেন্দ্র ও রাজ্যের অনুদান নিয়ে মোট ৪৩ কোটি ৬৪ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দ ছিল। এ ছাড়াও আর এল ই জি পি-র জন্য কেন্দ্রীয় অংশ হিসেবে ৫২ কোটি টাকা ব্যয়-বরাদ্দ ধরা ছিল। জওহর রোজগার যোজনা চালু হওয়ার সময় যে-সব পরিবর্তন আসে, তার ফলে এই ব্যয়-বরাদ্দকে সংশোধিত করে মোট ৪,৩২৮.০৩ লক্ষ টাকা করা হয় এবং এর জন্য প্রয়োজনীয় প্রস্তাব সংশোধিত বাজেটে রাখা হয়েছে। এই সংশোধিত প্রস্তাবের মধ্যে কেবল রাজ্য সরকারের দেয় অংশ এবং অনুদানের ব্যবস্থা রাখা আছে যেহেতু নতুন ব্যবস্থা কেন্দ্রীয় অংশ সরাসরি জেলায় চলে যাচ্ছে । কেন্দ্রীয় অংশ সমেত ১৯৮৯-৯০ সালে জওহর রোজগার যোজনার জন্য মোট বরাদ্দ ২১৬.১০ কোটি টাকা এবং শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা ঠিক হয়েছে ৫৭২.১৫ লক্ষ শ্রমদিবস। এর মধ্যে ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মোট ১৪৯.২৮ কোটি টাকা সদ্ব্যবহারের এবং ৪৯০.৬৮ লক্ষ শ্রমদিবস সৃষ্টির হিসেব পাওয়া গেছে। মোট খরচের মধ্যে এন আর ই পি ও আর এলই জি পি-র খাতে গত বছরের শেষে খরচ না হওয়া অর্থও আছে।

১৭। ১৯৮৯ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত জওহর রোজগার যোজনায় সমাজভিত্তিক বন-সৃজন প্রকল্পে ১৩৯.৬৪ লক্ষ গাছ লাগানো হয়েছে এবং ৭৪৫টি নার্সারি তৈরি করা হয়েছে। এছাড়া এই প্রকল্পে ৪,১৩৪ কিমি গ্রামীণ রাস্তার উন্নতিসাধন করা হয়েছে, ১,০৩৫টি স্কুলবাড়ি নতুন করে তৈরি/সংস্কার করা হয়েছে। ৭১,৬৯৮টি নলকূপ খনন বা সংস্কার করা হয়েছে, ৫৩৭টি পঞ্চায়েত ঘর ও ২৫৫টি মহিলা মন্ডলের জন্য বাড়ি তৈরি করা হয়েছে, ৭,৪৯৯টি আবাসগৃহ তৈরি করা হয়েছে, ৩৬৫টি বাস্তুজমির উন্নয়ন করা হয়েছে, ১,৭৫১টি স্যানিটারি পায়খানা তৈরি করা হয়েছে এবং জলসেচের জন্য ২,৭১৪টি কুয়ো এবং ১,৩১৫টি

পুকুর খনন করা হয়েছে। তাছাড়া ৩৯৪ কিমি মাঠনালা কাটা হয়েছে, ১,৪০০ হেক্টর জমিতে ভূমি সংরক্ষণ ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বন্যা-প্রতিরোধ ও জলনিকাশি ব্যবস্থা গ্রহণে ১৪,৬৩২ হেক্টর জমি উপকৃত হয়েছে।

১৮। ১৯৯০-৯১ অর্থ বর্ষের জন্য পরিকল্পনা কমিশনের সঙ্গে আলোচনার পর আমরা জওহর রোজগার দেয় অংশ হিসেবে মোট ৪১ কোটি ২৩ লক্ষ ৮৭ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব রেখেছি। এছাড়া জেলাস্তরে কর্মসংস্থান প্রকল্প চালানোর জন্য সংস্থা খরচা বাবদ সপ্তম পরিকল্পনা (কমিটেড) খাতে ২ কোটি ৮৯ লক্ষ ১০ হাজার টাকার ব্যয়-বরাদ্দ প্রস্তাব করা হয়েছে।

১৯। ৬০নং অভিযাচনের অধীনে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের নিয়ন্ত্রণে জেলা পরিকল্পনার বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য ১৯৯০-৯১ সালে মোট ২৩ কোটি ২১ লক্ষ ৫০ হাজার টাকার বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

২০। সপ্তম যোজনায় প্রথম বছর থেকেই এ রাজ্যে জেলাস্তরে পরিকল্পনা তৈরির কাজ শুরু হয়েছে। এর মূল্য উদ্দেশ্য পরিকল্পনার অন্তর্গত বিভিন্ন প্রকল্প রচনা ও রূপায়ণের কাজের বিকেন্দ্রীকরণ এবং এ কাজের ধারার সঙ্গে সরাসরি জনগণকে যুক্ত করা।

২১। জেলাস্তরে পরিকল্পনা রূপায়ণের জন্য বিভিন্নভাবে টাকা পাওয়া যায়—যথা বিভিন্ন সরকারি বিভাগের বাজেটে জেলাস্তরের পরিকল্পনা রূপায়ণের জন্য নির্দিষ্ট টাকা, আই আর ডি পি, জে আর ওয়াই ইত্যাদি বিশেষ কর্মসূচির বরাদ্দ টাকা এবং বিভিন্ন আর্থিক সংস্থা থেকে প্রাপ্ত ঋণ কিন্তু বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত মোট অর্থ জেলা উন্নয়নের সামগ্রিক প্রয়োজনের জন্য যথেষ্ট না হতে পারে। জেলা পরিকল্পনা কমিটি জেলার প্রয়োজন অনুসারে অর্থের দাবি ও বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত অর্থের মধ্যে যে ফাঁক থাকে সেটি নির্ধারণ করে। এই অভাব পূরণের জন্যই জেলাভিত্তিক পরিকল্পনা তহবিল বিশেষভাবে সৃষ্টি করা হয়েছে।

২২। ১৯৯০-৯১ সালের বাজেট ২৩ কোটি ২১ লক্ষ ৫০ হাজার টাকার বাজেট বরাদ্দ প্রস্তাব করা হয়েছে এই ধরনের গুরুত্বপূর্ণ অভাব পূরণের জন্য এবং জেলা ও ব্লকস্তরে পরিকল্পনা রূপায়ণের জন্য।

২৩। এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৮৯-৯০ অর্থবর্ষে জেলা পরিকল্পনার জন্য মোট বরাদ্দ ছিল ২১ কোটি টাকা, কিন্তু ঐ বছরে সংশোধনী প্রস্তাবের মাধ্যমে এই বরাদ্দ বাড়ানোর ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বিভিন্ন জেলায় পরিকাঠামো তৈরি ও প্রকল্প রূপায়ণের জন্য মোট ৬৪.৯৪ কোটি টাকা জেলাগুলিকে বরাদ্দ করা হয়েছে।

**অভিযাচন নং ৬৩**

২৪। ৬৩নং অভিযাচনের অধীনে ১৯৯০-৯১ সালের জন্য মোট ৪৪ কোটি ৩৬ লক্ষ ৫২ হাজার টাকা রাখার ব্যয়-বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে। এর মধ্যে ৪১ কোটি ২৩ লক্ষ ৭৫ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব গ্রামীণ উন্নয়ন বিভাগের সমষ্টি উন্নয়ন-এর কাজ সম্পর্কিত।

২৫। ৬৩নং অভিযাচনের অধীনে গ্রাম উন্নয়ন বিভাগের বিভিন্ন কর্মসূচির সংক্ষিপ্ত বিবরণ নিচে দেওয়া হল ঃ

**(ক) ভূমিহীন ক্ষেতমজুর, কারিগর ও মৎস্যজীবীদের জন্য গ্রামীণ গৃহনির্মাণ প্রকল্প**

এই প্রকল্পটি ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচির অন্তর্ভুক্ত এবং ১৯৭২ সাল থেকে এর রূপায়ণ চলছে। ১৯৮৯ সালের ১লা জুলাই পর্যন্ত মোট ৩,৮৭,৬৭৯টি পরিবারকে বাস্তুজমি প্রদানের যোগ্য বলে চিহ্নিত করা হয়েছিল এবং মোট ৩,০৫,২৭১টি পরিবারকে বাস্তুজমি বণ্টন করা গিয়েছে। উপযুক্ত জমির অভাবে সাম্প্রতিককালে বাস্তুজমি বণ্টনের গতি কিছুটা শিথিল হয়ে এসেছে, কিন্তু গৃহনির্মাণ কর্মসূচির কাজ চলছে। ১৯৯০-৯১ সালে ৩,৬০০টি গৃহনির্মাণের প্রস্তাব রয়েছে এবং এ বাবদ মোট প্রস্তাবিত বরাদ্দ ৭৩.৩৬ লক্ষ টাকা।

**(খ) প্রদর্শন গুচ্ছ গৃহনির্মাণ প্রকল্প**

শিবপুর বি ই কলেজে অবস্থিত রিজিওন্যাল হাউসিং ডেভেলপমেন্ট সেন্টার (ন্যাশনাল বিল্ডিং অর্গানাইজেশনের পূর্বাঞ্চলীয় ইউনিট) অর্থনৈতিক অনগ্রসর শ্রেণীর জন্য উন্নততর গৃহনির্মাণ ব্যবস্থা হিসাবে গুচ্ছ গৃহনির্মাণের কাজ করে থাকেন। এই ধরনের কুড়িটি গৃহনির্মাণের জন্য একটি প্রকল্প ১৯৯০-৯১ অর্থবর্ষের জন্য প্রস্তাবিত হয়েছে।

**(গ) ব্লক/পঞ্চায়েত সমিতির প্রশাসনিক গৃহ**

ব্লক অফিসের প্রশাসনিক গৃহনির্মাণ সম্প্রসারণের জন্য এবং ব্লক কলোনির বৈদ্যুতিকরণ মেরামতির জন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে মোট ৬০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে।

**(ঘ) ব্লক অফিসের গাড়ির ব্যবস্থা**

এ রাজ্যে ১০০টির বেশি ব্লকে বর্তমানে কোনও সরকারি গাড়ির ব্যবস্থা নেই এজন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে ১৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এর ফলে যে সব ব্লকে গাড়ি নেই তার মধ্যে ৮টি ব্লকে অগ্রাধিকার ভিত্তিতে গাড়ি দেওয়া যাবে।

**(ঙ) রাজ্য গ্রামোন্নয়ন প্রশিক্ষণ কেন্দ্র**

কল্যাণীতে রাজ্য গ্রামোন্নয়ন প্রশিক্ষণ কেন্দ্রের ব্যবস্থাদির কিছু উন্নতির ব্যবস্থা করা গিয়েছে এবং বর্তমানে কেন্দ্রটি গ্রামোন্নয়নের সঙ্গে সংশ্লিষ্ট সরকারি কর্মী, পঞ্চায়েত প্রতিনিধি ও ব্যাঙ্ককর্মীদের প্রশিক্ষণের কাজ পুরোদমে চালিয়ে যাচ্ছে। ১৯৯০-৯১ অর্থবর্ষেও এ ধরনের প্রশিক্ষণ চালিয়ে যাওয়ার প্রস্তাব আছে এবং এ বাবদ মোট ৯.২২ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব রাখা হয়েছে যাতে ঐ কেন্দ্রে ব্যবস্থাপনার আরও উন্নতি করা যায়।

**(চ) মহিলা মন্ডল প্রতিষ্ঠা**

গ্রামের বিভিন্ন মহিলা সমিতিকে কার্যকর করা, সম্মেলন অনুষ্ঠান এবং মহিলা মন্ডলের মাধ্যমে পুষ্টি প্রকল্পে প্রশিক্ষণের জন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে মোট ৬.৫০ লক্ষ টাকা অনুদান দেওয়ার প্রস্তাব আছে। মহিলা মন্ডলের কর্মীদের প্রশিক্ষণ বর্ধমান ও ফুলিয়ায় অবস্থিত কৃষি প্রশিক্ষণ কেন্দ্রের গার্হস্থ্য বিজ্ঞান শাখায় অনুষ্ঠিত হবে। এছাড়া পঞ্চায়েতের মহিলা প্রতিনিধি এবং জেলা ও ব্লকস্তরে মহিলা কর্মীদের প্রশিক্ষণের কাজও এই দুটি কেন্দ্রে চালিয়ে যাবার প্রস্তাব আছে।

২৬। ৬৩নং অভিযাচনের অধীনে ১৯৯০-৯১ অর্থবর্ষে প্রস্তাবিত বরাদ্দের অধিকাংশই ৩৪১টি ব্লকের প্রশাসনিক ব্যয়ভার মেটানোর জন্য প্রয়োজন। এ বাবদ ১৯৯০-৯১ অর্থবর্ষে মোট ৩৯৩৪.৫৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে।

২৭। গ্রামীণ উন্নয়ন বিভাগের বিভিন্ন কর্মসূচি ছাড়াও ৬৩নং অভিযাচনের অধীনে মৎস্য বিভাগ কৃষি বিভাগ, প্রাণী-সম্পদ বিকাশ বিভাগ এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের কিছু ক্ষুদ্র প্রকল্পের জন্য অল্প কিছু ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে। এছাড়া, ১৯৯০-৯১ অর্থবর্ষে কেন্দ্রীয় সরকারের স্পনসর্ড কেন্দ্রীয় গ্রামীণ অনাময় কর্মসূচি রূপায়ণের জন্য ২৬০.২৬ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাবও রাখা হয়েছে।

২৮। এই কটি কথা বলে আমি বিধানসভাকে ৫৯, ৬০ ও ৬৩ নং অভিযাচনের অধীন সমস্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাবগুলি মঞ্জুর করার জন্য অনুরোধ করছি।

## DEMAND No. 60

**Major Head : 2505—Rural Employment**

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 67,34,47,000 be granted for expenditure under Demand No.60, Major Head : "2505—Rural Employment".

(This is inclusive of a total sum of Rs.16,83,62,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.59].

## DEMAND No. 61

**Major Head : 2506—Land Reforms**

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.16,89,52,000 be granted for expenditure under Demand No.61, Major Head : "2506—Land Reforms".

(This is inclusive of a total sum of Rs.4,22,38,000 already voted on account in March, 1990.)

## DEMAND No. 62

**Major Head : 2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) 6515—Loans for Other Rural Development programmes (Panchayati Raj)**

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 97,27,14,000 be granted

for expenditure under Demand No.62, Major Head: "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) 6515—Loans for other Rural Development programmes (Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs.24,31,78,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Benoy Krishna Chowdhury is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। এই সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, এ রাজ্যে ১৯৭৮ সন থেকে পুনর্গঠিত যে পঞ্চায়েত ব্যবস্থা কার্যকর রয়েছে তা দেশে ব্যাপক স্বীকৃতিলাভ করেছে। নির্দিষ্ট সময়ের ব্যবধানে বিভিন্ন স্তরে পঞ্চায়েত সংস্থাগুলির পুনর্গঠনের উদ্দেশ্যে তিনবার নির্বাচন করা হয়েছে। এতে জনসাধারণের গ্রামীণ উন্নয়নের বিভিন্ন কাজে অংশগ্রহণ সম্ভব হয়েছে। এইসব পঞ্চয়েত সংস্থাগুলিকে যে ব্যাপক ক্ষমতা দেওয়া হয়েছে তার ফলে গ্রামীণ জনসাধারণ তাদের জীবনধারণকে প্রভাবিত করে এমন সব বিষয়ে নিজেরাই সিদ্ধান্ত নিতে পারছেন। বস্তুত, বর্তমানে গ্রামীণ এলাকায় এমন কোনও কর্মসূচির কথা ভাবা যায় না যাতে পঞ্চায়েতের কোনও বিশিষ্ট ভূমিকা নেই।

২। পঞ্চায়েতের মাধ্যমে সরাসরি রূপায়িত হচ্ছে এমন গ্রামীণ উন্নয়ন বিভাগের প্রকল্পগুলি ছাড়াও ভূমি ও ভূমি সংস্কার, কৃষি, সেচ ও জলপথ, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, শিক্ষা, ত্রাণ ও সমাজকল্যাণ ক্ষুদ্রশিল্প ইত্যাদি বিভাগ পঞ্চায়েতের সহযোগিতায় তাদের উন্নয়নমূলক প্রকল্পগুলি কাযকর করছেন।

প্রকল্প রূপায়ণের মাধ্যম হিসেবে পঞ্চায়েতের কার্যকারিতা পরিলক্ষিত হওয়ায় গ্রামীণ এলাকায় উন্নয়নমূলক প্রকল্পের সুষ্ঠু রূপায়ণের জন্য পঞ্চায়েতকে সর্বস্তরে যুক্ত কর্যার কথা ভাবা হয়েছে। ফলে, পরিকল্পনা প্রণয়নের স্তর থেকে শুরু করে প্রকল্প রূপায়ণ ও তার প্রগতির প্রতিনিয়ত মূল্যায়নের ব্যাপারে পঞ্চায়েত যুক্ত হয়ে পড়েছে।

৩। পঞ্চায়েতের উপর এই যে বাড়তি কাজের দায়িত্ব এসে পড়েছে, তার ফলে পঞ্চায়েত সংস্থাগুলির প্রশাসনিক কাঠামোর শক্তি বাড়িয়ে তোলার প্রয়োজন দেখা দিয়েছে। এ কাজ করতে গেলে কিছু বাড়তি কর্মী নিয়োগের যেমন প্রয়োজন তেমন নতুন অফিসঘর তৈরি এবং বর্তমান অফিসঘরের সম্প্রসারণও প্রয়োজন। এছাড়া পঞ্চায়েত সংস্থাগুলিকে কিছু প্রয়োজনীয় অফিসের সাজসরঞ্জামও দেবার প্রয়োজন রয়েছে। এর সঙ্গে প্রয়োজন কর্মী ও সদস্যদের প্রশিক্ষণের মাধ্যমে পঞ্চায়েত সংস্থার কর্মক্ষমতাকে আরও বাড়িয়ে তোলার।

৪। ১৯৮৯-৯০ অর্থবর্ষ ছিল সপ্তম পঞ্চবার্ষিকী যোজনার শেষ বছর। এই বছরে পঞ্চায়েত সংস্থাগুলির প্রশাসনিক ক্ষমতা বাড়ানোর জন্য যথেষ্ট কাজ করা গিয়েছে। ৩০টি পঞ্চায়েত সমিতি ও একটি জেলা পরিষদকে অফিসঘর তৈরি ও সম্প্রসারণের জন্য মোট ৪৯.৯৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এছাড়াও এই অর্থবর্ষে ৩৮টি গ্রাম পঞ্চায়েতকে পঞ্চায়েত ঘর তৈরির জন্য ৫.৩০ লক্ষ টাকা এবং ৫১টি গ্রাম পঞ্চায়েত অফিসঘর সম্প্রসারণের

জন্য ১০.২০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বাংলা টাইপ মেশিন, ডুপ্লিকেটিং মেশিন, স্টিলের আলমারি প্রভৃতি সাজসরঞ্জামও বিভিন্ন পঞ্চায়েত সংস্থাকে দেওয়া হয়েছে।

৫। এই বছরের মধ্যে পঞ্চায়েতের কর্মী ও নির্বাচিত সদস্যদের প্রশিক্ষণ ব্যবস্থাকে জোরদার করা হয়েছে। তার ফলে নির্বাচিত সদস্য ও কর্মীরকা পঞ্চায়েতের সমস্ত কর্মসূচিতে সার্থকভাবে অংশগ্রহণ করতে পারবে। প্রায় ৬ হাজার ব্যক্তিকে এই বছরের বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচির আওতায় আনা গেছে।

কল্যাণীতে প্রশিক্ষণ কেন্দ্রের জন্য একটি নতুন বাড়ি তৈরি প্রায় সমাপ্তির মুখে এবং আশা করা যায় যে, এটি চালু হলে ১৯৯০-৯১ অর্থবর্ষে প্রশিক্ষণ ব্যবস্থার আরও উন্নতি হবে।

৬। বিভিন্ন পঞ্চায়েত সংস্থাকে সাহায্য করা ছাড়াও পঞ্চায়েত বিভাগ সরাসরি কিছু প্রকল্প রূপায়ণের কাজেও হাত দিয়েছে। ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য একটি "গুচ্ছ জীবনবিমা প্রকল্প" এ রাজ্যে চালু করা হয়েছে এবং ক্রমশ প্রকল্পটি জনপ্রিয় হয়ে উঠেছে। উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত এবং অর্থনৈতিকভাবে অনগ্রসর শ্রেণীর মানুষদের জন্য একটি গৃহনির্মাণ প্রকল্প চালু করা হয়েছে। ৫০ হাজার টাকা ব্যয়ে সমাজভিত্তিক বনসৃজনের জন্য "অঞ্চল নার্শারি" তৈরি ও রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া ৪.৫ লক্ষ টাকা ব্যয়ে ১৫০টি রাজ্য সরকারের সাহায্যপ্রাপ্ত হোমিওপ্যাথিক ডিসপেনসারিতে ওষুধ, আসবাবপত্র ও যন্ত্রপাতি কেনার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই বছরে গ্রাম পঞ্চায়েতগুলিকে কর আদায়ের মাধ্যমে সম্পদ বৃদ্ধির জন্য উৎসাহদায়ক অনুদান হিসেবে ৪৭ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

৭। যদিও পঞ্চায়েত সংস্থাগুলির পরিকাঠামোকে শক্তিশালী করার কাজে যথেষ্ট অগ্রগতি পরিলক্ষিত হয়েছে, তথাপি আরও অনেক কিছু করার অবকাশ আছে। ১৯৯০-৯১ অর্থবর্ষের জন্য পরিকল্পনার প্রস্তাব করার সময়ে এদিকে প্রয়োজনীয় গুরুত্ব দেওয়া হয়েছে। এর ফলে ১৯৯০-৯১ অর্থবর্ষে মোট পরিকল্পনা বরাদ্দ আগের বছরের তুলনায় প্রায় শতকরা ৬৬ ভাগ বৃদ্ধির প্রস্তাব করা হয়েছে এবং এই অর্থবর্ষে বিভিন্ন প্রকল্পের জন্য পরিকল্পনা খাতে ২ কোটি ৯০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব রয়েছে।

৮। শিলিগুড়িতে নবগঠিত মহকুমা পরিষদের অফিসঘর তৈরি এবং সারা রাজ্যে ৫টি পঞ্চায়েত সমিতির জন্য নতুন প্রশাসনিক গৃহনির্মাণ ও ১৫টি প্রশাসনিক গৃহের সম্প্রসারণের জন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে মোট ৮৭.৫০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। সারা রাজ্যে সপ্তম পঞ্চবার্ষিক যোজনার শেষেও ৬০২টি গ্রাম পঞ্চায়েতের নিজস্ব অফিসগৃহ থাকছে না। এছাড়া বেশ কয়েকটি গ্রাম পঞ্চায়েতের প্রধানত মালমশলা রাখার জন্য বাড়তি জায়গার প্রয়োজন অনুভূত হয়েছে। এজন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে ১৩০টি পঞ্চায়েত ঘর নির্মাণ ও সম্প্রসারণের জন্য মোট ৫৪ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

৯। পঞ্চায়েত সংস্থাগুলির অফিসে প্রয়োজনীয় সাজসরঞ্জাম দেবার প্রকল্পটি ১৯৯০-৯১ অর্থবর্ষেও চালু রাখার প্রস্তাব করা হচ্ছে। এছাড়া পঞ্চায়েতের কর্মী ও সদস্যদের অধিকতর সক্রিয় করার ও বিভিন্ন প্রকল্পের কাজের উন্নততর তদারক ব্যবস্থার জন্য কয়েকটি গাড়ি কেনার প্রস্তাব আছে।

১০। আগামী অর্থবর্ষে পঞ্চায়েত সংস্থার সদস্যদের প্রশিক্ষণ ব্যবস্থার উপর বাড়তি গুরুত্ব দেওয়া হয়েছে। এ বছরে ১০,০০০ পঞ্চায়েত সদস্যদের প্রশিক্ষণ দেওয়ার প্রস্তাব রয়েছে, যাতে তারা নিজেদের ভূমিকা সম্পর্কে অধিকতর সচেতন হয়ে উঠেন এবং গ্রামোন্নয়নের ন্যস্ত দায়িত্ব পালনে অধিক সচেষ্ট হয়ে উঠেন। এছাড়া পঞ্চায়েত সংস্থার কর্মীদের কর্মদক্ষতা বাড়ানোর জন্য প্রায় ২ হাজার কর্মীকে প্রশিক্ষণ দেবার প্রস্তাব আছে।

প্রশিক্ষণ ব্যবস্থার উন্নতির জন্য ১৯৯০-৯১ অর্থবর্ষে দিঘা ও কুচবিহারে প্রশিক্ষণ কেন্দ্র নির্মাণের কাজ শুরু করার প্রস্তাব আছে। এজন্য এই অর্থবর্ষে ১০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে।

১১। পঞ্চায়েত সংস্থাগুলিকে উৎসাহদায়ক অনুদান মঞ্জুর করার পদ্ধতিতে পরিবর্তন কবার প্রস্তাব রয়েছে, যাতে পঞ্চায়েত সংস্থাগুলি কর আদায়ের মাধ্যমে সম্পদ বৃদ্ধির সাথে সাথে তাদের বাধ্যতামূলক ও ন্যস্ত দায়িত্বের রূপায়ণেও উন্নতি করে। এজন্য এই খাতে ব্যয়-বরাদ্দ বাড়িয়ে ১০০ লক্ষ টাকা করার প্রস্তাব আছে। এ বাবদ যে অর্থ মঞ্জুর করা যাবে তা দিয়ে পঞ্চায়েত সংস্থাগুলি বিভিন্ন উন্নয়নমুখি কাজ ও অর্থকরী প্রকল্প রূপায়ণ করতে পারবে।

১২। পঞ্চায়েত সংস্থাগুলিতে যথাযথভাবে হিসাব রাখার ব্যবস্থা কার্যকর করার জন্য ১৯৮৯-৯০ অর্থবর্ষে দুটি আলোচনাচক্রের ব্যবস্থা করা হয়েছিল। এই আলোচনাচক্রের সুপারিশের ভিত্তিতে রাজ্য সরকারের প্রণীত বিধি-নিয়মের কিছু পরিবর্তনের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। এছাড়াও একটি স্বয়ংসম্পূর্ণ "পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (গ্রাম পঞ্চায়েত মিসেলিনিয়াস একাউন্টস ও অডিট) রুলস্"-এর খসড়া তৈরি করা হয়েছে। এতে কিছু পদ্ধতিগত পরিবর্তন করা হচ্ছে, যাতে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত গ্রামোন্নয়ন প্রকল্পগুলির দরুন বর্ধিত লেনদেনের হিসাব যথাযথভাবে রাখা যায়। আশা করা যায় যে, এই নিয়মাবলির চূড়ান্ত রূপ দেওয়া হলে হিসাব রাখা পদ্ধতির যথেষ্ট উন্নতি হবে ও তার ফলে গ্রাম পঞ্চায়েতগুলির কর্মদক্ষতাও বৃদ্ধি পাবে।

১৩। ১৯৮৯ সালের গোড়ার দিকে পঞ্চায়েত সম্পর্কে একটি 'সাবজেক্ট কমিটি' গঠিত হয়েছিল এবং এই কমিটি জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতিগুলিকে অনুদান দেওয়ার পদ্ধতি সম্পর্কিত কিছু পরিবর্তন সুপারিশ করেছিলেন। এছাড়াও এই কমিটি পঞ্চায়েত কর্মীদের বেতনের জন্য ও পঞ্চায়েত সদস্যদের টি এ, ডি এ ও সম্মানভাতা বাবদ অনুদান মঞ্জুর করার ক্ষেত্রে পঞ্চায়েত বিভাগকে কিছু বাড়তি ক্ষমতা ন্যস্ত করার সুপারিশ করেছিলেন। এইসব সুপারিশগুলিই রাজ্য সরকার সম্পূর্ণ মেনে নিয়েছেন।

এইসব মূল্যবান সুপারিশের জন্য সাবজেক্ট কমিটির সকল সদস্য ও সভাপতির কাছে আমি কতৃজ্ঞ।

১৪। এই বলে এখন আমি ১৯৯০-৯১ সালের আর্থিক বৎসরে নিম্নোক্ত ব্যয়-বরাদ্দগুলি মঞ্জুর করার জন্য বিধানসভাকে অনুরোধ করছি ঃ

৬২নং অভিযাচনের অন্তর্গত নিম্নোক্ত খাতগুলিতে মোট ৯৭ কোটি ২৭ লক্ষ ১৪ হাজার টাকা।

(১) "২৫১৫-আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ৯৩ কোটি ২৬ লক্ষ ১৪ হাজার টাকা ;

(২) "৩৬০৪-কমপেনসেশন অ্যান্ড অ্যাসাইনমেন্টস্ টু লোকাল বডিজ অ্যান্ড পঞ্চায়েতীরাজ ইনস্টিটিউশন (পঞ্চায়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ৪ কোটি টাকা ;

(৩) "৬৫১৫-লোনস ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ১ লক্ষ টাকা।

## DEMAND No. 63

**Major Head : 2515—Other Rural Development Programmes (Commnity Development), and 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Commnity Development)**

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,36,52,000 be granted for expenditure under Demand No.63, Major Head : "2515—Other Rural Development Programmes (Commnity Development), and 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Commnity Development)".

(This is inclusive of a total sum of Rs.11,09,13,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 59]

## DEMAND No. 64

**Major Head : 2551—Hill Areas and 6551—Loans for Hill Areas**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.35,87,78,000 be granted for expenditure under Demand No.64, Major Head : "2551—Hill Areas and 6551—Loans for Hill Areas".

(This is inclusive of a total sum of Rs.8,96,94,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Dasgupta is taken as read.)

With a view of accelerating the all-round development of the backward hill areas of Darjeeling district, the programme for accelerated Development of hill areas of this State has been in operation from the beginning of the Fifth Plan period. During the executing of Annual Plan 1998-89, a significant development took place with the formation of Darjeeling Gorkha Hill Council for the social, economic, educational and cultural advancement of the people residing in the hill areas of Darjeeling district. After promulgation of Darjeeling Gorkha Hill Council

Act, 13 new mouzas of Siliguri Sub-division of the district have also been included within the above area.

The programme is implemented on the basis of a Sub-Plan which is funded both from the special central assistance and the State plan budget. In the State plan budget, apart from the flow of fund of other departments, an additive assistance is provided by the Development & Planning Department for bridging the critical gaps and providing linkages between different hill development schemes taken up from the State plan out lay of other departments and the Central assistance additive.

Section 24 of the D.G.H.C.Act 1988 delineates the activities to be taken up by the council. But Section 25 of the Act provides that the Council will prepare an integrated Development plan for the hill areas. Accordingly, the plan for 1989-90 viz., Darjeeling Gorkha Hill Council plan was formulated by the Council. The size of the plan was to the tune of Rs. 500.00 lakhs out of which funds amounting to Rs. 4,125 lakhs are shown to have flowed from the State Plan budget whereas Special Central assistance amounts to Rs. 1,875 lakhs. The quantum of additive assistance (State Plan) was Rs. 123.00 lakh. The Darjeeling Gorkha Hill Council formulated the Annual Plan proposal for 1989-90 with the following main objective :-

i) to fulfil the minimum basic needs of the people,

ii) to improve the overall infrastructure by putting foremost importance on communication and énergy,

iii) to re-orient and expand the tourist activities in the D.G.H.C. areas,

iv) to maintain and improve the economical balance,

v) to restore, preserve and development the cultural, historical and scientific institutions which are of formidable interest of the the hills,

vi) to give productive and gainful employment,

vii) to improve the living standards of the people with special emphasis on the welfare of children, women and old and physically handicapped people and

viii) to save the existing townships from congestions by creating facilities at Mini towns, bazar and huts.

A similar development programme that is Darjeeling Gorkha Hill Council Plan for 1990-91 is under preparation by the D.G.H.C. In this

plan the additive assistance would be to the tune of Rs. 135.00 lakhs whereas the special central assistance expected to be available is 2300.00 lakhs. The total State Plan flow in this plan is likely to be finalised shortly. Besides, the overall establishment cost of the entire system to be borne from the non-plan budget.

With these few wards, Sir, I request the House to approve of the Demand placed by me.

## DEMAND No. 65

**Major Head : 2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes**

**Shri Abdur Razzak Mollá :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,61,99,000 be granted for expenditure under Demand No.65, Major Head : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes".

(This is inclusive of a total sum of Rs.5,15,50,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Abdur Razzak Molla is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

সুন্দরবনের ভূ-প্রাকৃতিক বৈশিষ্ট্য ও এখানকার ৩৫ লক্ষ অধিবাসীর জীবনযাত্রার বিশেষ বিশেষ সমস্যা ও তা সমাধানে বামফ্রন্ট সরকার যে নীতি ও কর্মসূচি অনুসরণ করে আসছে আমি ইতিপূর্বে বাজেট বক্তৃতাগুলিতে তা বিশ্লেষণ করেছি। তবু স্মরণ করিয়ে দিতে চাই যে এখনও সুন্দরবন পশ্চিমবঙ্গের অনুন্নত অঞ্চলগুলির অন্যতম। কলিকাতা মহানগরী থেকে বেশি দূরে না হওয়া সত্ত্বেও এখনও এখানকার অধিবাসীগণ বহু আধুনিক সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত, শিল্প-বিকাশের কোনও পরিকাঠামো এখানে গড়ে ওঠেনি, অতি সামান্য এলাকায় বিদ্যুতের সুবিধা আছে, যাতায়াত এখনও অধিকাংশ স্থানে দুর্গম। যোগাযোগ ও পরিবহন ব্যবস্থা অত্যন্ত অপ্রতুল। কৃষি, মাছ, কাঠ ও মধু এখানে উপার্জনের প্রধান উপকরণ। এখানকার কৃষি একান্তভাবে বৃষ্টিনির্ভর হওয়ায় আমন ধানের চাষই সম্বল। মিষ্ট জলের স্তরের অভাবে গভীর নলকূপ বসানোর সুযোগ নেই। নদীনালার জল লবণাক্ত হওয়ায় তাতে সেচের কাজ চলে না। ফলে কৃষিতে উৎপাদন কম। স্বতন্ত্র পদ্ধতিতে মিষ্টি জলের পর্যাপ্ত সংস্থান করতে না পারায়, শীতকালীন ফসলের চাষ প্রবর্তিত হলেও সমস্ত সুন্দরবন এলাকা দুই বা তিন ফসলী হয়ে ওঠেনি। পশুখাদ্য ও গোচারণ ভূমির অভাবে পশুপালনে সুন্দরবন বেশ পিছিয়ে আছে। বিদ্যুতের অভাবে এখানে ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি ঘটেনি। মৎস্যজীবী, কাঠুরে ও মধু-সংগ্রাহকগণ এখনও মহাজনের কাছে বাঁধা পড়ে আছে। সমগ্র পশ্চিমবঙ্গের তুলনায় এখানে জন্মহার বেশি কিন্তু সাক্ষরতার হার অত্যন্ত কম।

এসব কথা মনে রেখে বামফ্রন্ট সরকার শুরু থেকেই যত্ন ও আন্তরিকতার সঙ্গে তার স্বাভাবিক উন্নয়নমূলক কর্মকাণ্ডের পাশাপাশি এই পশ্চাদপদ এলাকার উন্নতি তরান্বিত করতে

সুন্দরবন উন্নয়ন পর্ষদের মাধ্যমে ভূপ্রকৃতি অনুসারে কর্মসূচি তৈরি করে কাজ করে চলেছে। কিন্তু বামফ্রন্ট সরকারের সম্পদ সীমিত, তাই উন্নয়নের কর্মসূচিতে গতিসঞ্চারের জন্য আমরা বিশ্বব্যাঙ্কের অধীন আন্তর্জাতিক কৃষি উন্নয়ন তহবিলের (ইফাড) সহযোগিতা গ্রহণ করেছিলাম।

ইফাড প্রকল্পের কর্মসূচি রূপায়ণের সময়সীমা শেষ হয়ে গিয়েছে। এই পর্যায়ে সুন্দরবনে উন্নয়নের যে কর্মসূচি রূপায়ণ করেছি তা সংক্ষেপে বলতে গেলে এরকম ঃ

১) যাতায়াত ও যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন সাধন, যথা—পথ, সেতু, কালভার্ট, জেটি ইত্যাদি নির্মাণ।

২) সেচ ব্যবস্থার প্রসার।

৩) জল-নিকাশি ব্যবস্থার সংস্কার ও উন্নয়ন।

৪) রবি মরশুমের চাষ বাড়ানো।

৫) কৃষি বিজ্ঞানের সম্প্রসারণ।

৬) বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষের প্রবর্তন।

৭) সামাজিক বন-সৃজনের মাধ্যমে ভূমিক্ষয় রোধ ও জ্বালানি কাঠ যোগানের ব্যবস্থা করা।

আলোচিত প্রকল্পের লক্ষ্যমাত্রা ও অর্জিত সাফল্যের একটি সংক্ষিপ্ত চিত্র এখানে তুলে ধরছি ঃ

| | প্রকল্পের লক্ষ্যমাত্রা | সংশোধিত লক্ষ্যমাত্রা | অর্জিত সাফল্য | কাজ চলছে |
|---|---|---|---|---|
| **পরিকাঠামো বিষয়ক** | | | | |
| ইঁটের রাস্তা | ২৮০ কিমি | ৪৩০ কিমি | ৫০৩ কিমি | ৪৫ কিমি |
| পিচের রাস্তা | — | — | ১.৪ কিমি | — |
| সেতু ও কালভার্ট | ২৮০টি | ২৮০টি | ৩২২টি | ৩৬টি |
| বাড়ি ও অফিস বাড়ি | ৯০টি | ২৫টি | ১৮টি | ৯টি |
| গবেষণাগার (মাটি ও জল পরীক্ষা) | — | — | ১টি | — |
| পাকা জেটি | ৩০টি | ৩৫টি | ২৪টি | ৯টি |
| **সেচ ও জলনিকাশি বিষয়ক** | | | | |
| নদী ক্লোজার ও মাস্টার স্লুইস | ১০টি | ৪টি | ৪টি | — |
| এইচ. পি. স্লুইশ | ১৫০টি | ১৬০টি | ১৩৬টি | ১৪টি |
| মেইন ড্রেন | ৯০ কিমি | ১৬০ কিমি | ১৩৩কিমি | ১৭ কিমি |
| ইন্টার মিডিয়েট ড্রেন | ৪০০ কিমি | ১০কিমি | ১০কিমি | — |
| মজাখাল সংস্কার | ৪০০কিমি | ৪০০কিমি | ৩৪৭কিমি | ৬৭.৪১০কিমি |
| পুকুর কাটা | — | ১৮টি | ১০টি | ১০টি |
| ঘেরী বাঁধ | ২৫,০০০ হেঃ | ১,১০০ হেঃ | ১,১০০ হেঃ | — |

| | | | | |
|---|---|---|---|---|
| মৎস্য চাষ বিষয়ক | | | | |
| ঝড়খালি মৎস্য খামার | ৪০০ হেঃ | ১৬০ হেঃ | ১৫৭.৫ হেঃ | — |
| মৌসুমী মৎস্য খামার | ২০০ হেঃ | ১০০ হেঃ | ৬০ হেঃ | ৪০ হেঃ |
| সামাজিক বনসৃজন বিষয়ক | | | | |
| সারিবদ্ধ বনসৃজন | ১০০০ কিমি | ২৬০০ কিমি | ২৫৪৯ কিমি | — |
| ম্যাগ্রোভ | ১০০ হেঃ | ৭০০ হেঃ | ৬৭০ হেঃ | — |
| বাগিচা বনসৃজন | — | ৩১০০ হেঃ | ৩০৫২ হেঃ | — |

ইফাড সাহায্যপুষ্ট সুন্দরবন উন্নয়ন প্রকল্পের শুরুতে ৩১ কোটি ৮০ লক্ষ টাকা ব্যয়ের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল। কিন্তু মাল-মশলার মূল্য বৃদ্ধিজনিত কারণে এই প্রকল্পের ব্যয় বেড়ে প্রায় ৪১ কোটিতে দাঁড়ায়। এ টাকার শতকরা ৫০ ভাগ দেবে ইফাড। নির্ধারিত সময়সীমার মধ্যে ইফাড কর্তৃক বরাদ্দকৃত ১৩.৩৫ মিলিয়ন এস, ডি, আরের (SDR) সমস্তটাই আমরা ব্যবহার করতে পেরেছি। টাকার অঙ্কে এবাবদ পাওয়া গিয়েছে প্রায় ২১ কোটি ৫৫ লক্ষ টাকা।

এই প্রকল্প রূপায়ণে কতকগুলি ক্ষেত্রে যথা, ইঁট-বিছানো রাস্তা, কালভার্ট ইত্যাদিতে আমরা লক্ষ্যমাত্রা ছাপিয়ে গিয়েছি। আবার স্থানীয় কিছু অসুবিধার জন্য কোনও কোনও আন্তরিক প্রচেষ্টা সত্ত্বেও লক্ষ্যমাত্রা অর্জন করা যায়নি। তা সত্ত্বেও মোটামুটিভাবে এই পশ্চাদপদ এলাকার উন্নয়নের সার্বিক অগ্রগতির ধারা বজায় রাখা গিয়েছে।

এই উন্নয়নের ধারাকে আরও গতিশীল করার লক্ষ্যে বামফ্রন্ট সরকার প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কর্মসূচি চূড়ান্ত করে ৬১ কোটি ৫০ লক্ষ টাকা ব্যয় নির্দিষ্ট করেছে। এই পর্যায়ে প্রথম পর্যায়ে গৃহীত কর্মসূচি ছাড়াও পর্যটন, পানীয় জল সরবরাহ, পশু-সম্পদ এবং ক্ষুদ্র ও কুটীর শিল্প উন্নয়ন (মহিলাদের জন্য বিশেষ কর্মসূচিসহ) অন্তর্ভুক্ত করা হয়েছে। এই পর্যায়ের কর্মসূচি রূপায়ণের সময়সীমা ৬ বছর নির্ধারিত হয়েছে এবং সমগ্র সুন্দরবন অঞ্চলকে এর আন্তর্ভুক্ত করা হয়েছে। বৈদেশিক সহায়তার জন্য চেষ্টা করা হচ্ছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় কৃষি তথা উপ-প্রধানমন্ত্রীকে এ বিষয়ে যথাযথা ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানিয়েছেন। কেন্দ্রীয় উপ-প্রধানমন্ত্রী বিষয়টি বিবেচনাধীন বলে জানিয়েছেন।

**সামাজিক বনসৃজন প্রকল্প**

ভূমিক্ষয় রোধ ও প্রাকৃতিক ভারসাম্য রক্ষায় বনসৃজনের বিশেষ ভূমিকা থাকায় বামফ্রন্ট সরকারের কর্মসূচি অনুসারে আমরাও সুন্দরবনে সামাজিক বনসৃজনের উপর সবিশেষ গুরুত্ব আরোপ করেছি।

ম্যানগ্রোভ, সারিবদ্ধ বনসৃজন ও বাগিচা বনসৃজন বা কৃষিবন এই তিন পদ্ধতিতে সুন্দরবন এলাকায় সামাজিক বনসৃজনের কাজ চলছে। নদীবাঁধ রক্ষণাবেক্ষণের ম্যানগ্রোভ বনসৃজনের গুরুত্বপূর্ণ ভূমিকা থাকায় এই অঞ্চলের বিস্তীর্ণ নদীবাঁধ এলাকায় ব্যাপকহারে পাইন, কাকড়া, কেওড়া, গর্জন প্রভৃতি গাছ লাগানো হয়েছে ও হচ্ছে। পর্ষদ নির্মিত ইঁটের রাস্তার দুপাশে, কাটা খালগুলির পাড়ে, নদীবাঁধ ও মাটির রাস্তার দুপাশে সারিবদ্ধ বনসৃজনের

উদ্দেশ্যে ইউক্যালিপটাস, ঝাউ, সুবাবুল, আকাশমণি প্রভৃতি গাছ লাগানো হচ্ছে পাশাপাশি ভূমিহীন প্রান্তিক কৃষকদের আর্থিক স্বাবলম্বিতার উদ্দেশ্যে নারিকেল, সবেদা, জাম, কাজুবাদাম ইত্যাদি গাছের চারা বিনামূল্যে বাগিচা বনসৃজন কর্মসূচিতে বিতরণ করা হচ্ছে। ফলে সামাজিক বনসম্পদ থেকে স্থানীয় অধিবাসীগণ জ্বালানী কাঠ, পশুখাদ্য ও ফল পাবে।

এ পর্যন্ত আমরা ৬৭০ হেক্টর এলাকায় ম্যানগ্রোভ লাগিয়েছি। ২৫৪৯ কিমি এলাকায় সারিবদ্ধ বনসৃজন করতে পেরেছি। বাগিচা বনসৃজন প্রকল্পের মাধ্যমে এ পর্যন্ত ৩০৫২ হেক্টর এলাকায় বিবিধ ফলের গাছ লাগানো হয়েছে।

১৯৯০-৯১ সালে ৩৭০ কিমি এলাকায় সারিবদ্ধ বন, ৫০০ হেক্টর এলাকায় ম্যানগ্রোভ ও ৬৫০ হেক্টর এলাকায় বাগিচা বন সৃষ্টি কাজ হাতে নেওয়া হবে ; এবং সেই বাবদ আগামী আর্থিক বছরে ৪০ লক্ষ টাকা ব্যয় নির্ধারিত করা হয়েছে।

**মৎস্য চাষ**

বাসন্তী থানার ঝড়খালি ও নামখানা থানার মৌসুমী দ্বীপে যে দুটি বিজ্ঞানভিত্তিক মৎস্যচাষ খামার গড়ে তোলা হয়েছে তাতে ১৯৮৯-৯০ সালে মাছ চাষ করে কমবেশি ৪৩২১ কিলোগ্রাম বিভিন্ন ধরনের নোনামাছ উৎপাদন করা গিয়েছে এবং সেই মাছ বিক্রয় করে প্রায় ১,৮৩,২৫০ টাকা পাওয়া গিয়েছে।

**কৃষি সম্প্রসারণ কর্মসূচি**

রবি মরশুমে উৎপাদন বৃদ্ধির দিকে লক্ষ্য রেখে ১৯৮৮-৮৯ সালে মোট ৭৬০৩ একর জমিকে কৃষি সম্প্রাসারণ কর্মসূচির আওতায় আনা হয়েছিল। ১৯৮৮ সালের ২৯শে নভেম্বরের ঘুর্ণিঝড় ও তার ক্ষয়ক্ষতির দিকে বিশেষ লক্ষ্য রেখে এই কর্মসূচির রূপরেখা রচিত হয়েছিল। এর মাধ্যমে ৩৮,১৯০টি প্রান্তিক ও ক্ষুদ্র কৃষক পরিবারকে রবি মরশুমের চাষের জন্য মোট প্রয়োজনের ৫০ শতাংশ হিসাবে উন্নত মানের বীজ ও রাসায়নিক সার অনুদান হিসাবে দেওয়া হয়েছিল। এজন্য পর্ষদের মোট ব্যয় হয়েছে ৩৯.৭০ লক্ষ টাকা।

১৯৮৯-৯০ রবি মরশুমে এই কর্মসূচির অধীনে ৭৭৫.৫ একর জমিতে সুন্দরবনের ভূমির উপযোগী লঙ্কা, তরমুজ, ডালশস্য, সূর্যমুখী, তিল, চিনাবাদাম, গ্রীষ্মকালীন সব্জি ও উন্নতজাতের ওল চাষের পরিকল্পনা গৃহীত হয়েছে। এই প্রকল্পে মোট ৫০ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে। এ প্রসঙ্গে উল্লেখ করা যায়—এই প্রকল্পের মাধ্যমে সমস্ত বীজ নির্বাচিত প্রায় ৩৭,০০০ কৃষি পরিবারের মধ্যে প্রয়োজনের ৫০ শতাংশ হিসাব বিতরণ করা হয়েছে।

১৯৯০-৯১ সালের জন্য কৃষি সম্প্রসারণ ও প্রাণী-সম্পদ উন্নয়ন খাতে ১১৭ লক্ষ টাকা ব্যয় ধার্য করা হয়েছে।

**বয়স্ক শিক্ষাদান**

এই প্রকল্পে বর্তমানে ২৮০টি শিক্ষাকেন্দ্র পরিচালিত হচ্ছে। গত বছর এই কেন্দ্রগুলির মাধ্যমে ১০ হাজার ৮৮৫ জন বয়স্ক পুরুষ ও ৮ হাজার ৩২৯ জন বয়স্কা মহিলা অক্ষর-জ্ঞান-সম্পন্ন হয়েছে।

### আগামী বছরের কর্মসূচি (১৯৯০-৯১)

আমি আগেই বলেছি যে আন্তর্জাতিক কৃষি উন্নয়ন তহবিল বা ইফাড-এর সহযোগিতায় রূপায়িত প্রকল্পের কাজের সময়সীমা শেষ হয়ে গিয়েছে। আগামী বছর থেকে আমরা একটি ছয় বছর মেয়াদী সুন্দরবন উন্নয়ন প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করব। এই পর্যায়ে সুন্দরবনের সমগ্র এলাকাকে উন্নয়নের আওতায় আনা হবে। বৈদেশিক সহায়তার চেষ্টা চলছে। যদি না পাওয়া যায় তা হলে বামফ্রন্ট সরকার তার নিজস্ব সম্পদ থেকে এই উন্নয়নের কাজ চালিয়ে যাবেন।

আগামী বছর আমরা যে কাজগুলি করব সংক্ষেপে তা উল্লেখ করছিঃ

১) নতুন ৪৫ কিমি ইঁট বিছানো রাস্তা নির্মাণের কাজ হাতে নেওয়া হবে।

২) ১৫টি নতুন হিউম পাইপ স্লুইস নির্মাণের কাজ হাতে নেওয়া হবে।

৩) ৪০ কিমি মজা খাল সংস্কারের কাজ হাতে নেওয়া হবে।

৪) ৬টি পাকা জেটি নির্মাণের কাজ হাতে নেওয়া হবে।

৫) ১৮টি খাস মজা পুকুর সংস্কারের কাজ হাতে নেওয়া হবে।

৬) ৩ কিমি পিচের রাস্তা ও ৩০টি কালভার্ট নির্মাণের কাজ হাতে নেওয়া হবে।

৭) প্রাণী সম্পদ বিকাশর্থে আগামী বছর বিজ্ঞানভিত্তিক গো-প্রজনন কেন্দ্র স্থাপন, হাঁস-মুরগি, ছাগল-ভেড়া ইত্যাদি পালন প্রকল্পের কাজ প্রাথমিকভাবে হাতে নেওয়া হবে।

৮) ক্ষুদ্র ও কুটীর শিল্পের বিকাশের প্রশিক্ষণ তথা উৎপাদন কেন্দ্র স্থাপনের প্রাথমিক কাজ হাতে নেওয়া হবে।

৯) জনস্বাস্থ্য প্রযুক্তি বিভাগের সক্রিয় সহযোগিতায় পানীয়-জল সরবরাহ প্রকল্পের কাজ প্রাথমিক ভাবে হাতে নেওয়া হবে।

আশা করি, মাননীয় সদস্যগণ অনগ্রসর সুন্দরবন এলাকার দ্রুত সার্বিক উন্নয়ন সাধনে সর্বতোভাবে সাহায্য করবেন এবং ১৯৯০-৯১ সালে সুন্দরবন উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তা সমর্থন করবেন।

## DEMAND No. 66

### Major Head: 2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation

**Shri Debabrata Bandyopadhyay:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,46,70,07,000 be granted for expenditure under Demand No.66, Major Head: "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation".

(This is inclusive of a total sum of Rs.61,67,52,000 already voted on account in March, 1990.)

The Printed Speech of Shri Debabrata Bandyopadhyay is taken as read.)

**১। ১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনা**

১৯৯০-৯১ সাল অষ্টম পঞ্চবার্ষিক যোজনা (১৯৯০-৯৫)-এর প্রথম আর্থিক বছর। যে পরিমাণ অর্থ পাওয়া যাবে তা দিয়েই সেচ-সামর্থ সৃষ্টি করে, ইতিমধ্যে সৃষ্ট সেচ-সামর্থকে স্থিতিশীল করে এবং যেসব অঞ্চলে বন্যা বেশি হয় ও নদীতীরে ভূমিক্ষয় হয় সেই সব অঞ্চলের যথোপযুক্ত প্ররক্ষণের ব্যবস্থা করে মানুষের ক্লেশ আরও কিছুটা লাঘব করার লক্ষ্য নিয়ে ১৯০০-৯১ সালের বার্ষিক যোজনা রচিত হয়েছে। যেসব প্রকল্পের কাজ চলছে সেইগুলি যাতে দ্রুত নিষ্পন্ন হয় সে-উদ্দেশ্যে সম্ভাব্য সর্বাধিক পরিমাণ অর্থ বরাদ্দ করার চেষ্টা করা হয়েছে। রাজ্যের আর্থিক ক্ষমতার সঙ্গে সঙ্গতি রেখে রাষ্ট্রীয় কর্মপ্রকল্পগুলিতে বিনিয়োগ করা হয়েছে।

১.১। ১৯৮৯-৯০ সালে যোজনা বাজেটে বরাদ্দের নির্ধারিত পরিমাণ ৮০.০০ কোটি টাকা। তার থেকে সেচক্ষেত্রের জন্য ৪৮.৪৩ কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ৩১.৫৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল।

১৯৯০-৯১ সালের প্রস্তাবিত যোজনা বাজেটের পরিমাণ ৯০ কোটি টাকা, তার থেকে সেচ-ক্ষেত্রের জন্য ৫৫.০০ কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ৩৫.০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া যোজনা কমিশন ১৯৯০-৯১ সালে তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সহায়তা বাবদ ১০.০০ কোটি টাকার সংস্থান রাখার আশ্বাস দিয়েছেন।

১.২। ভূমিকা হিসাবে এই কথা বলে নিয়ে আমার বিভাগের কাজকর্মের একটি বিশদ বিবরণ আমি আনন্দের সঙ্গে সভায় পেশ করতে চাই।

**২। সেচক্ষেত্র**

২.১.১। রাজ্যে চাষযোগ্য জমির আয়তন আনুমানিক ৫৪.১৭ লক্ষ হেক্টর। এই পরিমাণ রাজ্যের মোট ভৌগোলিক আয়তন ৮৭.৮৫ লক্ষ হেক্টরের প্রায় ৬২ শতাংশ। আনুমানিক হিসাবে দেখা যায়, সামর্থের বিচারে সর্বাধিক ৬১.১০ লক্ষ হেক্টর জমি সেচ-সম্ভব। এর মধ্যে মোট ২৩.১০ লক্ষ হেক্টর এলাকাকে বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে সেচের আওতায় আনা যেতে পারে।

২.১.২। ১৯৮৮-৮৯ সাল শেষ হওয়া পর্যন্ত আমার বিভাগ বড় ও মাঝারি সেচ প্রকল্প রূপায়ণের মাধ্যমে ১২.৩৯ লক্ষ হেক্টরের মতো সেচ-সামর্থ সৃষ্টি করেছে। ১৯৮৯-৯০ সালে আরও প্রায় ১৩.৪৫ হাজার হেক্টর এলাকা এই পরিমাণের সঙ্গে যুক্ত করার কর্মসূচি নেওয়া হয়েছে। ফলে, সপ্তম যোজনার শেষে বড় ও মাঝারি কর্মপ্রকল্পের মাধ্যমে সেচ-সামর্থের সম্ভাব্য মোট পরিমাণ হবে প্রায় ১২.৫২ লক্ষ হেক্টর।

২.১.৩। ১৯৯০-৯১ সালের বার্ষিক কালপর্বে সেচ-সামর্থ সৃষ্টির লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে প্রায় ২৬ হাজার হেক্টর।

২.২.১। কংসাবতী জলাধার প্রকল্প

১৯৮৯ সালে খরিফ চাষের জন্য কংসাবতী জলাধার প্রকল্প থেকে প্রায় ২.৭৪ লক্ষ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছিল। ১৯৮৯ সালের খরিফ মরশুমের শেষে জলাধার থেকে যে জল পাওয়া যাবে তা দিয়ে প্রকল্পাধীন এলাকার (প্রোজেক্ট কম্যান্ড) মধ্যে রবি চাষের জন্য ২৪.০০ হাজার হেক্টর এবং বোরো চাষের জন্য ২৬.০০ হাজার হেক্টর সেচের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে।

১৯৯০-৯১ সালে কংসাবতী জলাধার প্রকল্পের জন্য ১১.০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। .

২.২.১.১। কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ

অতিরিক্ত জলাধার নির্মাণ, খালগুলি বাঁধানো প্রভৃতি জলের অপচয় রোধ ও মূল্যাবান এই জলকে সর্বোত্তমভাবে কাজে লাগানোর জন্য যেসব উৎস পাওয়া যাবে সেগুলি বৃদ্ধি ঘটানোর উদ্দেশ্যে ইতিমধ্যেই যোজনা কমিশনের প্রয়োগিক পরামর্শদাতা (টেকনিক্যাল অ্যাডভাইসরি) কমিটি আনুমানিক ৩১১.০৭ কোটি টাকা ব্যয়ের একটি কর্মপ্রকল্প অনুমোদন করেছেন। কর্ম-প্রকল্পটি ভারত সরকারের কাছ থেকে পরিবেশগত অনুমোদনের অপেক্ষায় রয়েছে। উপরন্তু, এই কর্মপ্রকল্পটি যাতে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা পেতে পারে সেদিকে লক্ষ্য রেখে এটিকে যথোপযুক্ত রূপদানের জন্য বিভিন্ন সমীক্ষার কাজ হাতে নেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সালে এই কর্মপ্রকল্পটির জন্য ৩.০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২.২.২। ময়ূরাক্ষী সেচ প্রকল্প

এটি একটি সম্পূর্ণকৃত প্রকল্প। ১৯৮৯ সালে প্রকল্পের আওতাভুক্ত (কম্যান্ড) এলাকায় মোট ২.২৫ লক্ষ হেক্টর জমির জন্য খরিফ সেচের ব্যবস্থা করা হয়। খরিফ মরশুমের পরবর্তী সময়ে ময়ূরাক্ষী জলাধারে পরিমাণমতো জল থাকায় এই কম্যান্ড এলাকায় যথাক্রমে ১৬.০০ হাজার হেক্টর ও ১৪.০০ হাজার হেক্টর জমিতে রবি ও বোরো সেচের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের বর্তমান সেচ ব্যবস্থার বিশেষ মেরামতির জন্য ১৯৯০-৯১ সালে ১.০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২.২.৩। দামোদর উপত্যকা প্রকল্পের ব্যারেজ ও সেচ ব্যবস্থা

১৯৮৯ সালের খরিফ মরশুমে মোট ৩.৩৩ লক্ষ হেক্টর পরিমাণ জমিতে সেচের জল সরবরাহ করা হয়। ১৯৮৯ সালে খরিফ মরশুমের শেষে জলাধারগুলিতে ভালো পরিমাণ জল থাকার এই কম্যান্ড এলাকায় যথাক্রমে ১৬.৬ হাজার হেক্টর ও ৪৬.০০ হাজার হেক্টর জমিতে রবি ও বোরো সেচের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের জন্য ১৯৯০-৯১ সালে ২.০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২.২.৪। তিস্তা ব্যারেজ প্রকল্প

তিস্তা ব্যারেজ প্রকল্প ভারতের বৃহত্তম সেচ প্রকল্পগুলির অন্যতম, যেটির মোট সেচ-সামর্থ হল ৯.২২ লক্ষ হেক্টর। মোট ৫.২৭ লক্ষ হেক্টরে সেচের সুযোগ সৃষ্টির জন্য প্রকল্পটির

পর্যায় ১-এর কেবল প্রথম উপ-পর্যায়ের কাজ হাতে নেওয়া হয়েছে এবং সেই কাজ এগিয়ে চলেছে। এর জন্য সংশোধিত আনুমানিক ব্যয়ের পরিমাণ হল ৫১০ কোটি টাকা। এই প্রকল্পের ৪টি (চারটি) প্রধান নির্মিত তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ, মহানন্দা জলপ্রণালী এবং ডাউক ব্যারেজ সম্পূর্ণ করা হয়েছে। কেবল একটি সেতু ছাড়া তিস্তা-মহানন্দা সংযোগ খালের কাজ শেষ হয়েছে। নির্মিতি সমতে মহানন্দা প্রধান খাল এবং ডাউক-নগর প্রধান খালের কাজ এগিয়ে চলেছে। তিস্তা-মহানন্দা সংযোগ খালে ৮ ও ৯নং শাখা খাল এবং মহানন্দা প্রধান খালের ২নং শাখা খাল খননের কাজ সম্পূর্ণ হয়েছে। অন্যদিকে তিস্তা-মহানন্দা সংযোগ খালের ২ ও ১০নং শাখা খাল এবং মহানন্দা প্রধান খালের ১, ৩ ও ৪নং শাখা খাল খননের কাজ এগিয়ে চলেছে।

তিস্তা নদীর বাম তীরবর্তী তিস্তা জলঢাকা খাল-ব্যবস্থা এই প্রকল্পের পর্যায় ১-এর প্রথম উপ-পর্যায়ে বর্তমান কর্মসূচির অন্তর্ভুক্ত হয়েছে। কিন্তু এ খাল-ব্যবস্থার খসড়া নকশায় যে কিছুটা বনভূমি রয়েছে সে-সম্পর্কে ভারত সরকারের অনুমোদনের অভাবে খাল-ব্যবস্থার কাজকর্ম পুরোদমে শুরু করা সম্ভব হচ্ছে না। বিষয়টি নিয়ে ভারত সরকারের কাছে তদবির চালিয়ে যাওয়া হচ্ছে।

১৯৮৮-৮৯ সালের শেষাবধি, শাখা খাল ব্যবস্থার মাধ্যমে প্রায় ৯,০০০ হেক্টর জমিতে সেচ-সামর্থ সৃষ্টি করা গেছে। ১৯৮৯-৯০ সালের শেষে এই অঙ্ককে বাড়িয়ে প্রায় ১৫,০০০ হেক্টর করার কর্মসূচি রয়েছে। ১৯৯০-৯১ সালে অতিরিক্ত সেচ-সামর্থ সৃষ্টির লক্ষ্যমাত্রা হল ২০,০০০ হেক্টর।

এই প্রকল্পটির জন্য ১৯৮৯-৯০ সালে বাজেট বরাদ্দের পরিমাণ ২০.০০ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে রাজ্য যোজনায় ২০.০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। তাছাড়া, ১৯৯০-৯১ সালে এই প্রকল্পের জন্য ১০.০০ কোটি টাকার মতো কেন্দ্রীয় সহায়তা আশা করা যায়।

২.২.৫। **সুবর্ণরেখা বাঁধ প্রকল্প**

আনুমানিক ২২৬.৮২ কোটি টাকা ব্যয়মূল্যের মেদিনীপুর জেলাস্থিত সুর্বণরেখা বাঁধ প্রকল্পটি ১ কোটি ৩০ লক্ষ হেক্টর জমিতে সেচের সুযোগ সৃষ্টি করবে। প্রকল্পটি যোজনা কমিশনের প্রায়োগিক পরামর্শদাতা কমিটির ছাড়পত্র পেয়েছে এবং পরিবেশ ও বন মন্ত্রকের ছাড়পত্রের অপেক্ষায় রয়েছে। ১৯৯০-৯১ সালে এই প্রকল্পের জন্য আট কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

২.২.৬। **মাঝারি সেচ-প্রকল্প সম্পদ**

১৯৮৯-৯০ সাল পর্যন্ত সেচ প্রকল্পগুলির মাধ্যমে ৩১.৩৭ হাজার হেক্টর জমিতে সেচ-সামর্থ সৃষ্টি করা গেছে।

পুরুলিয়া, বাঁকুড়া ও বীরভূম জেলায় ১৮টি মাঝারি সেচ কর্মপ্রকল্পের কাজ এগিয়ে চলেছে এবং এই সমস্ত কর্মপ্রকল্পের রূপায়ণের কাজ যাতে তাড়াতাড়ি শেষ করে ফেলা যায় তার জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে। ১৯৯০-৯১ সালে সমস্ত মাঝারি সেচ কর্মপ্রকল্পের জন্য

মোট ৪ কোটি ৮৩ হাজার টাকার সংস্থান রাখার প্রস্তাব রাখা হয়েছে।

৩। **বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্র**

৩.১। পশ্চিমবঙ্গ নদীমাতৃক রাজ্য। একদিকে যেমন হিমালয় থেকে বেরিয়ে আসা পাহাড়ী নদীগুলি দার্জিলিং, জলপাইগুড়ি ও কোচবিহার জেলাকে প্রতি বছর বন্যাবিধস্ত করে দেয়, অন্যদিকে গাঙ্গেয় উপত্যকাস্থিত নদীগুলি পশ্চিম দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, বীরভূম, নদীয়া, বর্ধমান, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, হুগলি এবং মেদিনীপুর জেলায় দুর্দশা ডেকে আনে। উপকূলবর্তী অঞ্চলসমূহ বন্যা ও ঘূর্ণিবাত্যার কবলে পড়ে। ১৯৮৯ সালে সুষম হারে মাঝারি ধরনের বৃষ্টিপাত হওয়া সত্ত্বেও বিভিন্ন নদীতে প্রবল বন্যার সময়ে বাঁধগুলি এবং বন্যা নিয়ন্ত্রণ নির্মিতিগুলি বিপজ্জনক হয়ে পড়েছিল। ফলে জরুরি ভিত্তিতে বন্যা-প্রতিরোধী পদক্ষেপ গ্রহণ করতে হয়েছিল। বিপুল পলি জমে যাওয়ার দরুন দক্ষিণবঙ্গে জলনিকাশি ব্যবস্থা রুদ্ধমুখ হয়ে পড়ছে। নদীগর্ভের গভীরতা কমে গিয়ে তা সমতল হয়ে পড়ার ফলে জোয়ারের জল ভেতরে আসায় ও জলনিকাশি ব্যবস্থা মুখ বুজে যাওয়ায় কৃষিভূমি বিস্তৃতভাবে প্লাবিত হয়ে যাচ্ছে। সমস্যা আরও জটিল করে তুলেছে ঘূর্ণিবাত্যা ও উপকূলের ভাঙন। ১৯৮৯ সালের ২৫শে ও ২৬শে মে-র ঘূর্ণিবাত্যায় বিস্তীর্ণ উপকূলবর্তী অঞ্চল বিধস্ত হয়ে যায়। তার ফলে বহু বন্যা নিয়ন্ত্রণ নির্মিতি ও বাঁধের ব্যাপক মেরামতির প্রয়োজন দেখা দেয়।

৩.২। উত্তরবঙ্গের জেলাগুলিতে নদীগুলি প্রায়ই তাদের গতিপথ পরিবর্তন করে এবং তার ফলে নদীর বাঁধে ভাঙন দেখা দেয়। ভূটান ও সিকিম থেকে বাহিত পলি ও ভগ্নাবশেষ জমে যাওয়ার দরুন নদীগর্ভ উঁচু হয়ে যায়। বন সংরক্ষণ আইন, ১৯৮০ মোতাবেক অরণ্য অঞ্চলের মধ্য দিয়ে প্রবাহিত নদীগুলি থেকে খণ্ডশিলা সংগ্রহের ব্যাপারে ভারত সরকারের ছাড়পত্র না পাওয়ায় গত বৎসর থেকে বন্যা-প্রতিরোধ কর্মপ্রকল্পগুলি দারুণ অসুবিধার সম্মুখীন হচ্ছে। এই বিষয়টি নিয়ে বিচার-বিবেচনা চলছে এবং ভারত সরকারের সঙ্গে উপযুক্ত স্তরে কথাবার্তা চলছে।

৩.৩। মালদা ও মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙন অতি গুরুতর আকার ধারণ করেছে। অর্থের অপ্রতুলতার দরুন গঙ্গা নদীর ভাঙন রোধের কাজ খুব দ্রুত হাতে নেওয়া যায় নি। এই ধরনের কাজের জন্য প্রাপ্তি-সাধ্য সম্পদের মধ্যেই বরাদ্দ যথাসম্ভব বাড়ানোর উদ্যোগ নেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সালে ৪ কোটি ৫৫ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে। ভারত সরকারের কাছ থেকে আর্থিক সাহায্য পাওয়ার জন্যও চেষ্টা করা হচ্ছে।

৩.৪। সুন্দরবন অঞ্চলে স্লুইস গেটসহ বহু বাঁধের রক্ষণাবেক্ষণ করতে হয়। প্রকৃতপক্ষে এই বাঁধগুলি উপকূলবর্তী সীমানা রক্ষা করে। এই বাঁধগুলির রূপাদর্শ নতুন করে রচনা করা অত্যন্ত জরুরি। প্রাকৃতিক দুর্যোগ, লোনাজলের অনুপ্রবেশ এবং সমুদ্রতটের ভাঙন থেকে বিস্তীর্ণ উর্বর কৃষিক্ষেত্র রক্ষা করতে ভারত সরকার যাতে প্রয়োজনীয় অর্থ-সাহায্য নিয়ে এগিয়ে আসেন তার জন্য চেষ্টা করা হচ্ছে।

বর্তমান বৎসরের বার্ষিক যোজনা প্রস্তাবের অন্তর্ভুক্ত চালু কিছু গুরুত্বপূর্ণ বাঁধ, জলনিকাশি ও ভাঙনরোধী কর্মপ্রকল্প হল :

(১) সুন্দরবনের জরুরি উন্নয়নমূলক কর্মসমূহ,

(২) হুগলি জেলার ঘিয়া-কুন্তী বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প,

(৩) উত্তর ২৪-পরগনা জেলার যমুনা বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প,

(৪) মেদিনীপুর জেলার ভগবানপুর-নন্দীগ্রাম জলনিকাশি কর্মপ্রকল্প,

(৫) মালদা ও মুর্শিদাবাদ জেলায় ফরাক্কা বাঁধের উর্ধবাহিকা ও নিম্নবাহিকায় গঙ্গার ভাঙনরোধী কর্মপ্রকল্পসমূহ,

(৬) উত্তরবঙ্গের জেলাগুলিতে বন্যা-নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পসমূহ,

(৭) মুর্শিদাবাদ, নদীয়া ও বর্ধমান জেলায় ভাগীরথী নদীর দুইদিকের বাঁধ রক্ষা,

(৮) মেদিনীপুর জেলার তমলুক মাস্টার প্ল্যান।

৩.৫। হুগলি ও হাওড়া জেলার নিম্ন দামোদর জলনিকাশি কর্মপ্রকল্প ব্যয়মূল্য যোজনা কমিশনের অনুমোদন পেয়েছে। এর পুনঃ নির্ধারিত আনুমানিক ব্যয় ১৪.০০ কোটি টাকা।

রূপায়ণের জন্য এই কাজটি ১৯৯০-৯১ সালে হাতে-নেওয়ার প্রস্তুতি সম্পূর্ণ এবং এর জন্য ১১৫.০০ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

৪। **জল উন্নয়ন কৃত্যক**

৪.১। জরিপ, অনুসন্ধান, উপাত্ত সংগ্রহ ও প্রক্রিয়াকরণ, নকশা, গবেষণা, রূপাদর্শ পরীক্ষা, পরিকল্পনা ও তদারকি অন্তঃ কৃত্যক (ইনসার্ভিস) প্রশিক্ষা ইত্যাদি এই কৃত্যকের অন্তর্ভুক্ত। বিভিন্ন কর্মপ্রকল্প, নকশা এবং নির্মিতিগুলি প্রস্তুত করতে এবং জল-সম্পদ উন্নয়ন ক্ষেত্রে গবেষণা চালাবার জন্য আমাদের প্রায়োগিক আধিকারিকদের বিজ্ঞান ও প্রযুক্তিক্ষেত্রে আধুনিকতম ধ্যান-ধারণায় প্রশিক্ষিত করে তোলার আশু প্রয়োজন দেখা দিয়েছে। এছাড়াও প্রায়োগিক আধিকারিকদের বন্যাগ্রস্ত এলাকা তথা ভূমি ব্যবহারের ক্ষেত্রে উপগ্রহ যে চিত্রাবলী পাঠায় তা ব্যবহার করার প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। এ ছাড়াও পদ্ধতি বিশ্লেষণ এবং গাণিতিক রূপাদর্শের মাধ্যমে বিভিন্ন বিদ্যাক্ষেত্রেও তাদের প্রশিক্ষিত করে তোলা হচ্ছে। রীভার রিসার্চ ইনস্টিটিউটে, কেন্দ্রীয় সহায়তা পুষ্ট মৌল গবেষণা কর্মসূচি ছাড়াও, জলসম্পদ ইঞ্জিনিয়ারিং-এর সঙ্গে সংশ্লিষ্ট প্রকল্পও প্রাথমিক এবং মৌলিক কাজকর্ম চালিয়ে যাওয়া হচ্ছে।

৫। **সেচের জলকর বাবদ রাজস্ব**

কৃষকদের সেচের জলসরবরাহ করার ক্ষেত্রে বর্তমানে যে হারে জলকর ১লা জুলাই ১৯৭৭ থেকে বলবৎ রয়েছে, তা হল ঃ

| মরশুমে | জলকরের হার |
|---|---|
| ১। খরিফ | একর প্রতি ১৫.০০ টাকা, হেক্টর প্রতি ৩৭.০৬ টাকা |
| ২। রবি | একর প্রতি ২০.০০ টাকা, হেক্টর প্রতি ৪৯.৪০ টাকা |
| ৩। গ্রীষ্মকালীন বোরো | একর প্রতি ৫০.০০ টাকা, হেক্টর প্রতি ১২৩.৪৫ টাকা |

সেচের জল বাবদ আদায়ীকৃত রাজস্বের পরিমাণ আশানুরূপ নয়। পঞ্চায়েত সংস্থাগুলির সাহায্যে রাজস্ব-আদায়ে উন্নতি ঘটানোর জন্য চেষ্টা চালানো হচ্ছে।

**উপসংহার**

যা আর্থিক সম্পদ আছে তা দিয়ে সেচ ও বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কিত কর্মসূচি কিছুটা সম্প্রসারিত করে তা এই বছরের বাজেটের মধ্যে রাখা হয়েছে। পূর্ত সংক্রান্ত কর্মসূচি প্রণয়নে জেলা যোজনা সেলকে যুক্ত রাখা হয়েছে। কিন্তু পূর্ত সংক্রান্ত এই সব কর্মসূচির সার্থক রূপায়ণ শুধুমাত্র প্রতিটি স্তরে ও পর্যায়ে জনসাধারণের অংশগ্রহণ ও সক্রিয় সহযোগিতার ওপরই নির্ভর করে। জলকর আদায়ে প্রতিবন্ধকতা দূর করা, ভূমি অধিগ্রহণ, সেচের জল বিতরণ ও পরিচালন, সরকারি জমি ও সম্পত্তি জবরদখল ইত্যাদিরও সুরাহা হওয়া দরকার। প্রস্তাবিত বিভিন্ন পূর্তকর্ম যাতে নির্বিঘ্নে রূপায়িত করা যায় সেজন্য এই সভার মাননীয় সদস্যদের কাছে একান্ত অনুরোধ করছি, তারা সহযোগিতা করুন এবং জনসাধারণ যাতে অংশগ্রহণ করেন সে ব্যাপারে তাদের উৎসাহিত করুন।

মহাশয়, এই বলে আমি আমার বিভাগের জন্য ১৯৯০-৯১ সালের বাজেট সভার কাছে পেশ করছি।

## DEMAND No. 67

**Major Head : 2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,19,23,56,000 be granted for expenditure under Demand No.67, Major Head : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development".

(This is inclusive of a total sum of Rs.29,80,89,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Dasgupta is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১.১। পশ্চিমবঙ্গে ক্ষুদ্রসেচের দ্বারা মোট সেচ সম্ভাব্য এলাকার পরিমাণ হল ৩৮ লক্ষ হেক্টর তার মধ্যে ২৫ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল থেকে এবং ১৩ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে। ষষ্ঠ পরিকল্পনা কালের শেষে দেখা গেল মোট ১৫.৭৮ লক্ষ হেক্টর সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টি হয়েছে। সমপ্ত পরিকল্পনায় ক্ষুদ্রসেচের মাধ্যমে আরও ৪.২৫ লক্ষ হেক্টর সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টি হবে বলে ধরা হয়েছে যার মধ্যে ৩.৫০ লক্ষ হেক্টর-হবে ভূগর্ভস্থ জল থেকে আর ০.৭৫ লক্ষ হেক্টর হবে ভূপৃষ্ঠের জল থেকে। এটাও আশা করা যাচ্ছে যে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সমাপ্তিতে ভুগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলের দ্বারা সেচসেবিত এলাকার পরিমান দাঁড়াবে যথাক্রমে ১৩.৫৮ লক্ষ হেক্টর আর ১১.৬৪ লক্ষ হেক্টর। এতদনুসারে, সপ্তম পরিকল্পনার শেষে মোট সেচ সম্ভাব্য এলাকার পরিমাণ ২৫.২২ লক্ষ হেক্টর হবে যা মোট

লক্ষ্যমাত্রার ৬৬.৩৬ শতাংশ। ভূগর্ভস্থ জলের সেচসেবিত এলাকা ১৩.৫৮ লক্ষ হেক্টর যা মোট লক্ষ্যমাত্রা ২৫.০০ লক্ষ হেক্টরের ৫৪.৩২ শতাংশ। ভু-পৃষ্ঠের জলে সৃষ্ট সেচ সম্ভাব্য এলাকা ১১.৬৪ লক্ষ হেক্টর হওয়ার অর্থ মোট লক্ষ্যমাত্রা ১৩.০০ লক্ষ হেক্টরের ৮৯.৫৩ শতংশ।

**সপ্তম পাঁচসালা পরিকল্পনার সাফল্য**

**১.২। সপ্তম পাঁচসালা পরিকল্পনা কালে আর্থিক কৃতি ঃ**

১৯৮৯-৯০ সালে ব্যয়ের পরিমাণ আশা করা হচ্ছে ৪০,৪১.০০ লক্ষ টাকা। সপ্তম পাঁচসালা পরিকল্পনার শেষে মোট অনুমোদিত ব্যয় ১৪৫.০০ লক্ষ টাকার মধ্যে মোট ১১৮১১.১৫ লক্ষ টাকা খরচ হবে বলে আশা করা যাচ্ছে। সপ্তম-পরিকল্পনার জন্য যে অর্থ অনুমোদিত হয়েছে তার ৮১.৪৫ শতাংশ কাজে লাগানো হবে।

**২। ১৯৯০-৯১ সালের জন্য বার্ষিক যোজনা ঃ**

১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনায় ক্ষুদ্রসেচের দ্বারা ১.০০ লক্ষ হেক্টর অতিরিক্ত সেচ-সম্ভাব্যতা সৃষ্টি করার প্রস্তাব করা হয়েছে (এর মধ্যে .৭৫ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল থেকে এবং .২৫ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে আসবে) এর জন্য মোট ৫৫,৬২.০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

৩.১। ক্ষুদ্রসেচ কর্মসূচি তিনটি ক্ষেত্রে কার্যকর করা হয়, যেমন, (১) যথাযথ শস্য উৎপাদন ক্ষেত্র (Crop Husbandry sector), (২) ক্ষুদ্রসেচ ক্ষেত্র, এবং (৩) সেচসূচিত এলাকা উন্নয়ন ক্ষেত্র।

**৩.২। যথাযথ শস্য উৎপাদন ক্ষেত্র ঃ**

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের প্রতি কেন্দ্রীয় উদ্যোগে সহায়তা দানের প্রকল্প অনুসারে খাদ্য উৎপাদনের বিশেষ কর্মসূচিতে (S.F.P.P.) এই রাজ্যের ৭টি নির্দিষ্ট জেলায় (নদীয়া, হুগলি, বর্ধমান, বীরভূম. উত্তর ২৪-পরগনা, মেদিনীপুর ও পশ্চিম দিনাজপুর) মোট ১৮৩৮.২০ লক্ষ টাকা ব্যয় ১৯৮৮-৮৯ সালে অগভীর নলকূপ বা সেচকূপ নির্মাণের কর্মসূচি নেওয়া হয়েছিল। এই অগভীর নলকূপ বা সেচকূপ নির্মাণ কর্মসূচি পরবর্তীকালে যেখানে ভূগর্ভস্থ জলের সম্ভাবনা রয়েছে সেরকম আরও ৫টি জেলায় (বাঁকুড়া, মুর্শিদাবাদ, মালদহ, জলপাইগুড়ি এবং কোচবিহার) প্রসারিত করা হয়েছে। এই কর্মসূচির অধীনে বর্তমানে মোট ২২০টি ব্লক এসেছে।

৩.২.১। ১৯৮৯-৯০ সালে মোট ৬২৭.০০ লক্ষ টাকা ব্যয় এই কর্মসূচি অনুযায়ী কাজ চলছে। ১৯৮৯-৯০ সালের জন্য ভারত সরকার ২০,৯০০টি অগভীর নলকূপ বা সেচকূপ নির্মাণের লক্ষ্যমাত্রা স্থির করেছেন। পূর্ব নির্দিষ্ট ১২টি জেলার ২২০টি ব্লকে এই কর্মসূচি অনুযায়ী কাজ চলছে। ১৯৮৮-৮৯ সালে এই কর্মসূচিতে ব্যয় হয়েছে ১২১৭.৬৫ লক্ষ টাকা এবং ২০,৮৩০টি অগভীর নলকূপ বা সেচকূপ নির্মিত হয়েছে। ১৯৮৮-৮৯ সালে এই কর্মসূচির ফলে মোট যত এলাকা সেচ-সেবিত করা হয়েছে তার পরিমাণ দাঁড়িয়েছে ৫১,৩৫৮.৫৩ হেক্টার।

৩.২.২। প্রধানত তিনটি কারণে এই কর্মসূচি উল্লেখযোগ্য সাফল্য অর্জন করতে পারেনি।

প্রথমত, এই কর্মসূচিকে কার্যকর করার জন্য স্বতন্ত্র কোনও কর্মসংস্থা (agency) নেই। জেলা গ্রামোন্নয়ন সংস্থাগুলি (D.R.D.A.) অন্যান্য কর্মসূচি কার্যকর করতে গিয়ে এই কাজে যথেষ্ট নজর দিতে পারেনি। এই কর্মসূচিকে রাজ্যের বিভিন্ন পঞ্চায়েত সংস্থার সহযোগিতার ওপর সম্পূর্ণ নির্ভর করতে হচ্ছে। দ্বিতীয়ত, শুধুমাত্র ভূগর্ভস্থ জলের ব্যবহারের ওপরই এই কার্যসূচি সীমাবদ্ধ এবং ভূ-পৃষ্ঠের জল এতে ব্যবহৃত হচ্ছে না। ব্যাঙ্ক বা অন্যান্য সংস্থার থেকে ঋণ লাভ এই কর্মসূচির একটি প্রধান স্তম্ভ, সেই ব্যাপারেও বিশেষ উৎসাহ পাওয়া যাচ্ছে না।

৩.২.৩। ১৯৯০-৯১ সালে যথাযথ শস্য উৎপাদন ক্ষেত্রের (ক্ষুদ্রসেচ) জন্য রাজ্যের ক্ষেত্রে ৫৮৬.০০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

**৪.১.১। ক্ষুদ্রসেচ ক্ষেত্র ঃ**

বিশ্বব্যাঙ্ক তথা আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার (IDA) সহায়তার ১২০০ উচ্চক্ষমতার নলকূপ (HDTW) ৪০০ মাঝারি ক্ষমতার নলকূপ (MDTW) ১৮০০ স্বল্প ক্ষমতার নলকূপ (LDTW) ৫৪০০ অগভীর নলকূপ (STW) ১০,০০০ সেচকূপ এবং ২০০টি নদীর জলোত্তোলন প্রকল্পের আধুনিকীকরণ করার কাজে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্প হাতে নেওয়া হয়েছে, তারজন্য ব্যয় হবে প্রায় ১৫৬ কোটি টাকা। এই প্রকল্পের জন্য চুক্তি স্বাক্ষরিত হয়েছে ১৯৮৫ সালের ২৭শে সেপ্টেম্বর এবং তা কার্যকর হয়েছে ১৯৮৫ সালের ২০শে ডিসেম্বর থেকে। চুক্তি অনুযায়ী এই প্রকল্প শেষ করার তারিখ হল ১৯৯১ সালের ৩১শে মার্চ।

৪.১.২। নানা কারণে এই প্রকল্পে প্রথম দুই বছরে খুব সামান্যই কাজ হয়েছে। বর্তমানে এই কাজে গতিসঞ্চার হয়েছে। ডলার ও ভারতীয় মুদ্রার বিনিয়ম হারে পরিবর্তনের ফলে (ডলারের মূল্য ১১ টাকা থেকে ২০.৬ টাকা হওয়ায়) প্রকল্পর অর্থও ১৫৬ কোটি টাকা থেকে বেড়ে ২৯৩ কোটি টাকায় দাঁড়িয়েছে। ফলস্বরূপ ঋণের সমগ্র পরিমাণ কাজে লাগাবার উদ্দেশ্যে বর্তমান প্রকল্পের বিভিন্ন অংশেরও অতিরিক্ত কাজের আকারে কিছু পরিবর্তন ঘটতে পারে। এই প্রকল্পের কার্যকাল আরও তিন বছর বেড়ে ১৯৯৪ সালের ৩১শে মার্চ নাগাদ শেষ হবে এই বিবেচনা করে একটি সাময়িক পরিবর্তিত রূপায়ণ অনুসূচি তৈরি করা হয়েছে। এই পরিবর্তিত অনুসূচি বিশ্বব্যাঙ্কের কাছে পাঠানো হয়েছে। বিশ্বব্যাঙ্কের আনুষ্ঠানিক অনুমোদনের অপেক্ষায় আছি।

**৪.১.২। ব্যয়ের হিসেব ঃ**

১৯৮৮-৮৯ সাল পর্যন্ত এই প্রকল্পে ব্যয় হয়েছে প্রায় ৩৪.৬ কোটি টাকা।

৪.১.৩। বর্তমান বছরে (১৯৮৯-৯০) বাজেটে ব্যয় বরাদ্দের পরিমাণ ২০.২৮ কোটি টাকা। আশা করা যাচ্ছে এই আর্থিক বছরে প্রায় ১৯.৫ কোটি টাকা খরচ হয়ে যাবে।

**৪.১.৪। কাজের অগ্রগতি**

১৯৮৮-৮৯ সালের ৪০০ টি উচ্চ ক্ষমতার নলকূপ, ১০০টি মাঝারি ক্ষমতার নলকূপ, ৬২০টি স্বল্প ক্ষমতার নলকূপ এবং ১৩৩০টি অগভীর নলকূপের খনন কাজ শেষ করার লক্ষ্য ছিল। ১৯৯০ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ৩১২টি উচ্চ ক্ষমতার নলকূপ, ৭২টি

মাঝারি ক্ষমতার নলকূপ, ৭২টি মাঝারি ক্ষমতার গভীর নলকূপ, ৫০৮টি স্বল্প ক্ষমতার নলকূপ এবং ১০৫৯টি অগভীর নলকূপের খনন কাজ সম্পূর্ণ হয়েছে। তবে নলকূপ বৈদ্যুতিকরণের সংখ্যা সে তুলনায় অনেক কম। এ পর্যন্ত মাত্র ৩টি উচ্চ ক্ষমতার নলকূপ ও ১টি নদী জলোত্তোলন প্রকল্প বিদ্যুতায়িত হয়েছে।

৪.১.৫। ১৯৯০-৯১ সালে প্রস্তাবিত খননের লক্ষ্য হল—২৪০টি উচ্চ ক্ষমতার নলকূপ, ১১০টি মাঝারি ক্ষমতার নলকূপ, ৬৪০টি স্বল্প ক্ষমতার নলকূপ ও ১৩৬০ অগভীর নলকূপ।

৪.১.৬। ১৯৯০-৯১ সালে ৩৪৯১.০০ লক্ষ টাকা খরচের প্রস্তাব রাখা হয়েছে।

৪.২.১। স্বাভাবিক ক্ষুদ্রসেচ কর্মসূচি।

**কৃষি ইঞ্জিনিয়ারিং অধিকারের স্বাভাবিক কার্যাবলী**

**৪.২.২। ভূপৃষ্ঠস্থ জল ঃ**

ভূপৃষ্ঠস্থ জল ব্যবহারে বিকাশ ঘটাবার জন্য ৭৫০.০০ লক্ষ টাকা খরচ করার প্রস্তাব রাখা হয়েছে। এই বাবদ যে কাজের বরাদ্দ ধরা হয়েছে তা হল ঃ

(গ) নদী জলোত্তোলন প্রকল্প (RLI) ঃ

১৯৯০-৯১ সালে ১৯০টি পাইপলাইন নির্মাণের কাজ হাতে নেওয়া হবে। ১৯৯০-৯১ সালের মধ্যেই ৬৪২টিকে বিদ্যুতায়িত করা হবে।

(খ) ভূপৃষ্ঠস্থ জলের সেচ প্রকল্প ও পয়ঃপ্রণালী ঃ

১৬টি ভূপৃষ্ঠস্থ জলের সেচ প্রকল্প ও পয়ঃপ্রাণালীর কাজ চলছে। ১৯৯০-৯১ সালে আরও ২০টি নতুন প্রকল্প বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও বীরভূমের জন্য গ্রহণ করার প্রস্তাব করা হচ্ছে। দার্জিলিং জেলার জন্য ঝোরা সেচ প্রকল্প গ্রহণ করা হবে। পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় নদীগর্ভে ভূ-স্তরের নিচে কয়েকটি বাঁধ নির্মাণের প্রস্তাব করা হয়েছে।

(গ) বোরো বাঁধ ঃ

বোরো ও রবি ফসলের জন্য হুগলি, হাওড়া ও মেদিনীপুরের নিম্নাঞ্চলে চিরাচরিত স্থানগুলিতে কয়েকটি বোরো বাঁধ নির্মাণের প্রস্তাবও দেওয়া হয়েছে।

**৪.২.৩। ভূগর্ভস্থ জল ঃ**

(ক) জল অনুসন্ধান ঃ

রাজ্য জল অনুসন্ধান অধিকারের জন্য জরিপ ও জল অনুসন্ধান এবং যন্ত্রপাতি ও সাজসরঞ্জাম ক্রয়ের জন্য ৫০.০০ লক্ষ টাকার প্রস্তাব দেওয়া হয়েছে।

(খ) অনুসন্ধান ও ভূপৃষ্ঠের জলে সেচ প্রকল্পগুলির পরিকল্পনা ঃ

অনুসন্ধান ও ভূপৃষ্ঠের জলে সেচ এবং পয়ঃপ্রাণালীগুলির প্রকল্পগুলির জন্য ৩.০০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। ১৯৯০-৯১ সালে পরিকল্পনা ও অনুসন্ধানের জন্য ১০টি প্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে।

(গ) ভূগর্ভস্থ জলে সেচ প্রকল্পগুলি কার্যকর করা ঃ

২০০ গভির নলকূপ কর্মসূচির বাকি কাজ এবং গভির নলকূপগুলির বৈদ্যুতিকরণের বাকি কাজ, অচল গভির নলকূপগুলি পুনরায় খনন করার কাজ এবং সরকারি মালিকানায় যেসব অগভির নলকূপ রয়েছে সেগুলি পুনরুজ্জীবিত (revitalisation) করার কাজ বাবদ ৮০.০০ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব রাখা হয়েছে।

**৫। অন্যান্য সাধারণ কাজ ঃ**

নির্দেশনা ও প্রশাসনিক কাজ, জলের সুষ্ঠু ব্যবহারের (optimisation) জন্য এবং স্টোর, অফিস ঘর এবং বিশ্রাম গৃহ নির্মাণের জন্য ও হাইড্রাম, উইণ্ডমিল, সৌরশক্তিচালিত পাম্প ও স্প্রিংকলার দ্বারা অপ্রচলিত (non-conventional) শক্তির ব্যবহার করার জন্য ৫০.০০ লক্ষ টাক ব্যয় করার প্রস্তাব রাখা হয়েছে।

**৬.১। পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের অধীনে যে ৪৬৯টি গভীর নলকূপ রয়েছে তার মধ্যে ৪৫৪টি গভির নলকূপকে বিদ্যুতায়িত করা হয়েছে। ৪১০টি গভীর নলকূপকে সব দিক থেকেই সম্পূর্ণ করা হয়েছে। ১৯৯০ সালে মে মাসের মধ্যে বাকি ১৫টি গভীর নলকূপের বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হবে। এই নিগম ১০০টি নদী জলোত্তোলন প্রকল্প (RLI) চালু করেছে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সাহায্যকল্পে যে কর্মসূচি নেওয়া হয়েছে তাতে ৩০টি গভীর নলকূপ এবং ১০০টি নদী জলোত্তোলন প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছিল এবং সেগুলি ১৯৯১ সালের মার্চ মাসের মধ্যে চালু হওয়ার সম্ভাবনা রয়েছে। ১৯৮৯-৯০ সালে পর্যন্ত এই নিগম প্রায় ১০,০০০ হেক্টর জমিতে সেচ সম্ভাবনা সৃষ্টি করেছে। ১৯৯০-৯১ সালে আরও ৪,০০০ হেক্টর সেচ সম্ভাবনা যুক্ত হবে বলে আশা করা যাচ্ছে। ক্ষুদ্রসেচ স্থাপনিগুলি চালাবার জন্য যে ব্যয় হয় তার তুলনায় সরকার নির্দিষ্ট জলকরের হার যথেষ্ট নয় বলেই সরকার থেকে ভরতুকি দানের ব্যবস্থা রয়েছে, তার ওপরই নিগমকে নির্ভর করতে হয়।

৬.২। ১৯৮৯-৯০ সালে এই নিগমের জন্য ৪২৫ লক্ষ টাকা (আংশিক মূলধনে সরকারি অংশগ্রহণ বাবদ এবং অনুদান বাবদ যথাক্রমে ৯৫ লক্ষ টাকা এবং ৩৩০ লক্ষ টাকা) বরাদ্দের প্রস্তাব করা হয়েছিল। ১৯৯০-৯১ সালের জন্য তার পরিমাণ ধরা হয়েছে ৪০০ লক্ষ টাকা, (১) আংশিক মূলধন সরকারি অংশগ্রহণ বাবদ ৭০ লক্ষ টাকা এবং (২) অনুদান বাবদ ৩৩০ লক্ষ টাকা।

**রাজ্য জল অনুসন্ধান অধিকার ঃ**

৭.১.১। জরিপ ও জল অনুসন্ধান এবং নতুন যন্ত্রপাতি ক্রয়ের জন্য ৫০ লক্ষ টাকা ধার্যের প্রস্তাব রাখা হয়েছে।

**৭.১.২। ক্ষুদ্রসেচ গণনা** (Minor Irrigation Census)

১৯৮৭-৮৮ সালে ক্ষুদ্রসেচ গণনার প্রতিবেদন ১৯৮৮-৮৯ সালে প্রকাশিত হয়েছে। সেচ সম্ভাবনা সৃষ্টির যে তথ্য ও ক্ষুদ্রসেচ স্থাপনির সংখ্যা পূর্বে হিসাব বহির্ভূত ছিল তা বর্তমান প্রতিবেদনে সংশোধিত হয়েছে।

**৭.১.৩। সমস্যা সঙ্কুল অঞ্চলে নিরীক্ষা ঃ** (Survey of Problematic area)

রাজ্য জল অনুসন্ধান অধিকার, কেন্দ্রীয় ভূগর্ভস্থ জল পর্ষদের সহোযোগিতায় হাওড়া, মেদিনীপুর এবং দক্ষিণ ও উত্তর ২৪-পরগনা জেলাগুলির উপকূলবর্তী অঞ্চলে ভূগর্ভস্থ জল নিরীক্ষণের কাজ চালিয়েছে। ঐ অঞ্চলে জলের লবণতা কতখানি তা স্থির করার জন্য এবং ভূগর্ভস্থ জেলার লবণাক্ত পরিবেশে উপযুক্ত স্থাপনি সম্পর্কে অনুসন্ধান চালানো হয়েছে।

৭.১.৪। এই রাজ্যে জল সম্পদের অভাবে, বিশেষ করে খরার দরুন যে সমস্যা হয় তার পরিপ্রেক্ষিতে "শুখা মরশুমে জল সম্পদের সমস্যা" (Problems of Water Resources during Dry Season) নিয়ে ১৯৮৯ সালের ১০ই আগস্ট তারিখে এই বিভাগ একটি আলোচনা সভার আয়োজন করেছিল।

**৮.১.১। সেচ সূচিত এলাকা উন্নয়ন ঃ**

সেচ সূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির অধীন কংসাবতী, ময়ূরাক্ষী ও দামোদর উপত্যকায় বৃহৎ সেচ প্রকল্পের কাজ চলছে। এরজন্য ১৯৯০-৯১ সালের বাৎসরিক প্ল্যানে খরচের পরিমাণ ধরা হয়েছে ১৫৫ লক্ষ টাকা (রাজ্যের অংশ)।

৮.১.২। সপ্তম পরিকল্পনার প্রথম চার বছরে ২৯.১৭ হাজার হেক্টর জমিতে মাঠনালা তৈরির কাজ সম্পন্ন হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে আশা করা যাচ্ছে আরও ২২ হাজার হেক্টরে কাজ শেষ হবে। ১৯৯০-৯১ সালের বাৎসরিক প্ল্যানে সেচ সূচিত এলাকার আরও ২০ হাজার হেক্টরে মাঠনালা নির্মাণের প্রস্তাব রাখা হয়েছে।

৮.১.৩। তবে নানা অসুবিধার জন্যে এই প্রকল্পে তেমন কাজ হতে পারেনি। ক্ষুদ্র ক্ষুদ্র জোত হওয়ায় যেসব সমস্যা হয় তা মীমাংসা করার ব্যাপারে বেশ অসুবিধা হয়। তবে, পঞ্চায়েতগুলিকে এই কর্মসূচির সঙ্গে যুক্ত করা হচ্ছে এবং যতদূর সম্ভব ঠিকাদারের পরিবর্তে পঞ্চায়েতকে সরকার থেকে কাজের দায়িত্ব দেওয়া হচ্ছে। বেশির ভাগ ক্ষেত্রেই কৃষকদের এ বিষয়ে আগ্রহী করে তোলার এবং তাদের সহযোগিতা লাভের ব্যাপারে পঞ্চায়েতগুলি উৎসাহব্যঞ্জক ফল দেখাচ্ছে।

**৯.১। বিকাশের কৌশল ঃ**

ভূগর্ভস্থ জলের সর্বোচ্চ ব্যবহারই ছিল সপ্তম পঞ্চবার্ষিকী যোজনার লক্ষ্য। ১৯৮৭-৮৯ সালে ক্ষুদ্রসেচ দপ্তর থেকে গণনার (Census) ব্যবস্থা হয়েছিল তাতে দেখা গেছে অগভীর নলকূপের সংখ্যা দাঁড়িয়েছে ৩.৬৩ লক্ষ। এতেই এই কৌশলের যথার্থতা প্রমাণিত। এইসব অগভীর নলকূপের ৬ শতাংশের মালিক ক্ষুদ্র ও প্রান্তিক চাষী। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সহায়তা দানের জন্য রাজ্য সরকার যে অর্থের ব্যবস্থা করার নীতি গ্রহণ করে তার ফলেই এই সাফল্য সম্ভব হয়েছে। ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি কার্যকর করার পদ্ধতি এভাবে গ্রহণ করা হয়েছে যাতে গ্রামের মানুষ আর পঞ্চায়েতগুলি তার সঙ্গে সম্পূর্ণভাবে যুক্ত হতে পারে।

**৯.২। সেচ ও উৎপাদন ঃ**

সপ্তম পাঁচসালা পরিকল্পনার আরেকটি সংযোজন হল সাবমারসিবল্ পাম্পযুক্ত অগভীর

নলকূপ এবং মাঝারি ক্ষমতার নলকূপ। অতীতে যেসব জায়গায় নলকূপ বসানোর সম্ভাবনা খুবই কম ছিল, সেখান কারিগরি উন্নয়নের ফলে নলকূপ বসানোর নিশ্চিত সম্ভাবনা দেখা দিয়েছে। রাজ্য সরকার জলের অপচয় রোধ করার ওপর (Water Management) যথাযথ গুরুত্ব দিয়েছে। এখন কৃষকরা বোঝেন জল হল অত্যন্ত মূল্যবান যোগান। তার সদ্ব্যবহার আরও বেশি এলাকাকে সেচ-সেবিত করবে।

**৯.৩। ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিতে গণ-অংশগ্রহণ**

ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির জন্য স্থান নির্ধারণের ব্যাপারে পঞ্চায়েতগুলি বৃহত্তর ভূমিকা আশা করা যাচ্ছে। স্থান নির্ধারণ কমিটির চেয়ারম্যান হলেন জিলা পরিষদের সভাধিপতি। পাঁচটি জেলায় সেচকূপ (Dug well) নির্মাণের দায়িত্ব পঞ্চায়েতগুলির ওপর দেওয়া হয়েছে। স্বল্প ক্ষমতার নলকূপ ও অগভীর নলকূপগুলি চালানো ও রক্ষণাবেক্ষণের জন্য সেগুলি পঞ্চায়েতের হাতে দেওয়া হচ্ছে।

**১০.১। উপসংহার**

পশ্চিমবঙ্গের গ্রাম্য-জীবনে ক্ষুদ্রসেচ বিভাগের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ। এই রাজ্যে মোট সেচ সম্ভাবনাযুক্ত এলাকার পরিমাণ হবে ৬১ লক্ষ হেক্টর। বৃহৎ সেচ সম্ভাবনাযুক্ত এলাকার পরিমাণ হবে ২৩ লক্ষ হেক্টর। আর ৩৮ লক্ষ হেক্টর হল ক্ষুদ্র সেচ সম্ভাবনাযুক্ত এলাকা। সপ্তম পরিকল্পনার শেষে সম্ভাব্য সেচযুক্ত এলাকার পরিমাণ দাঁড়াবে ২৫.২২ লক্ষ হেক্টরের মতো। এই রাজ্যে সরকারি নলকূপগুলির মধ্যে প্রায় ৯০ শতাংশ সচল আছে। সরকারি এবং বে-সরকারি সমস্ত নলকূপের সেচ ক্ষমতার ৭৫ শতাংশের বেশি কাজে লাগানো হয়েছে। এই রাজ্যের অন্যান্য বহু ক্ষেত্রের তুলনায় এখানে কাজ অনেক ভালো হচ্ছে।

১০.২। এই বিভাগকে কতকগুলি সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এই রাজ্য তীব্র বিদ্যুৎ ঘাটতির মধ্য দিয়ে চলেছে। এই কারণে বিদ্যুৎ কতকগুলি নিয়ন্ত্রক ব্যবস্থা গ্রহণ করতে বাধ্য হয়েছে। এই বিভাগকে গভীর নলকূপ ও নদী জলোত্তোলন প্রকল্পগুলিকে রাত ১০টা থেকে ভোর ৫টা পর্যন্ত কাজ করতে বলা হচ্ছে। কিন্তু আমাদের কর্মীদের সেই সময় কাজ করাবার জন্য রাজি করাতে অসুবিধা হচ্ছে।

১০.৩। বেসরকারি ক্ষেত্রে অগভীর নলকূপ বসানোর ব্যাপারে নিয়ন্ত্রণ করার কোনও আইন নেই। কোনও অঞ্চলে ভূগর্ভস্থ জলের সম্ভাবনা বিচার না করেই যথেচ্ছভাবে অগভীর নলকূপ বসানো হচ্ছে অগভীর নলকূপ বসানো নিয়ন্ত্রণ করার জন্য আমরা আইন প্রণয়নের বিষয়ে চিন্তা ভাবনা করছি। দ্বিতীয়ত, ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির সেচ সূচিত এলাকার ব্যাপারে কোনও ব্যাপক আইন নেই। গভীর নলকূপ বা নদী জলোত্তোলন প্রকল্পের সেচ সূচিত এলাকার মধ্যে যেসব কৃষকের জমি পড়েছে তারা নিজেদের খুশিমতো জল নিতে বা না নিতেও পারেন। ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির সেচ ক্ষমতা আরও ভালোভাবে ব্যবহার করার উদ্দেশ্যে এই ব্যাপারে আইন প্রণয়নের প্রয়োজন আছে। গুজরাট সরকার এই বিষয়ে আইন প্রণয়ন করেছে। অনুরূপ আইন প্রণয়নের ইচ্ছা আমাদেরও আছে।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরোক্ত বিবরণ পেশ করে আমি ক্ষুদ্রসেচ ও সেচসূচিত

এলাকা উন্নয়ন সম্পর্কিত বিভিন্ন কর্মসূচির লক্ষ্য ও উদ্দেশ্যসহ গুরুত্বপূর্ণ কাজকর্মের বিষয়ে উল্লেখ করেছি, যার জন্য ১৯৯০-৯১ সালে বাজেটে প্রয়োজনীয় সংস্থান রাখা হয়েছে। ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির প্রতিটি সেচ সূচিত এলাকায় একটি বা দুটি অতিরিক্ত ফসল কৃষকের ক্রয় ক্ষমতাকে বাড়িয়েছে। শুখার মাসগুলিতে সেচের জল ভূমিহীন কৃষি শ্রমিকের জন্যও অতিরিক্ত কর্মসংস্থানের ব্যবস্থা করেছে। এই বিভাগের বহুমুখি কার্যক্রম পশ্চিমবঙ্গে গ্রামজীবনে পরিবর্তন ঘটাবার ব্যাপারে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

এই কথা বলে, আমি বাজেটের বরাদ্দকৃত অর্থসংস্থান সভার বিবেচনা ও অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 68

**Major Head : 2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 65,84,62,000 be granted for expenditure under Demand No.68, Major Head : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects".

(This is inclusive of a total sum of Rs.16,46,15,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 66]

## DEMAND No. 69

**Major Head : 2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 4860—Capital Outlay on Consumer Industries, 6801—Loans for power Projects and 6860—Loans for Consumer Industries**

**Shri Prabir Sen Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,93,51,71,000 be granted for expenditure under Demand No.69, Major Head : "2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 4860—Capital Outlay on Consumer Industries, 6801—Loans for power Projects and 6860—Loans for Consumer Industries".

(This is inclusive of a total sum of Rs.48,37,93,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Prabir Sen Gupta is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে সাতের দশকের গোড়া থেকেই তৎকালীন রাজ্য এবং কেন্দ্রে অধিষ্ঠিত দলের ভ্রান্ত নীতি এবং ইচ্ছাকৃত অবহেলার ফলে পশ্চিমবঙ্গসহ

পূর্বাঞ্চলকে একটা সংকটজনক বিদ্যুৎ পরিস্থিতির মোকাবিলা করতে হয়েছে। কেন্দ্রের অসহযোগিতার মনোভাব এ অঞ্চলকে একটা দুঃসহ অবস্থার মধ্যে ঠেলে দিয়েছে—ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে উৎপাদন ক্ষমতাকে বাড়ানো যায়নি।

যাইহোক আমি সভাকে সানন্দে জানাতে চাই যে কেন্দ্রের অসহযোগী আচরণ সত্ত্বেও বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গত ১৩ বছরে আরও ১,৩৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বাড়াতে পেরেছেন। কোলাঘাটের ১ ও ৪নং ইউনিটের বয়লার সরবরাহকারী সংস্থা এ বি এল দীর্ঘদিন বন্ধ থাকার ফলে প্রতিবছর অন্তত ২০০ মেগাওয়াট করে উৎপাদন বাড়াবার যে কর্মসূচি আমাদের ছিল তা অনেকখানি ব্যাহত হয়েছে। বলতে গেলে ১৯৮৬ থেকে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থার সঙ্গে নতুন করে কিছু সংযোজিত হয়নি—ফলে ১৯৮৮ থেকে বিদ্যুৎ পরিস্থিতির অবনতি ঘটেছে। সাঁওতালদি ও দুর্গাপুরের (ডিপিএল) কয়েকটি ক্ষতিগ্রস্ত ইউনিট দীর্ঘদিন বন্ধ থাকার ফলে পরিস্থিতির আরও অবনতি ঘটে। এছাড়া মূলাজোড়, নিউ কাশীপুর ও ব্যাণ্ডেলের কয়েকটি পুরোনো ইউনিটের উৎপাদন ক্ষমতাও কমে গিয়েছে। তাছাড়াও সি ই এস সি-র পুরোনো সাদার্ন জেনারেটিং স্টেশন এবং বিদ্যুৎ পর্ষদের গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র জরাজীর্ণ হওয়াতে বন্ধ করে দিতে হয়েছে।

এই অঞ্চলের বিশেষ করে এরাজ্যের আর একটি বিশেষ সমস্যা হচ্ছে জল ও তাপ বিদ্যুতের যথাযথ মিশ্রণের অভাব—এর ফলে বিদ্যুৎ ব্যবস্থা নিয়ন্ত্রণ, বিদ্যুতের প্রসারণ অত্যন্ত দুরূহ হয়ে পড়ে এবং ফলত দৈনিক সর্বোচ্চ চাহিদা ও সর্বনিম্ন চাহিদার ভারসাম্য নষ্ট হয়ে যায়, ফ্রিকোয়েন্সি বিপর্যস্ত হয়। পরিস্থিতির আরও অবনতি ঘটে যখন ই আর ই বি-র কিছু সদস্য দায়িত্বজ্ঞানহীনভাবে বেশি করে বিদ্যুৎ টেনে নেন। আবার কম চাহিদার সময়ে ফ্রিকোয়েন্সি এত কমে যায় যে বিদ্যুৎ উৎপাদন কমিয়ে দিতে বাধ্য হয়—এর ফলে পিএল এফ নেমে যায় এবং রাজ্যকে অকারণ সমালোচনার সম্মুখীন হতে হয়। পি এল এফ এর অবনমন ছাড়াও এতে যন্ত্রপাতির ক্ষতি হয় এবং অনবরত জ্বালানী তেল ব্যবহারের দরুন উৎপাদন ব্যয় বেড়ে যায়। যেসব রাজ্যে জল ও তাপ বিদ্যুতের যথাযথ সংমিশ্রণ আছে সেখানে সর্বোচ্চ চাহিদার সময় জলবিদ্যুৎ ব্যবহৃত হয় ও তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি অবাধে বিদ্যুৎ উৎপাদন করে। ফ্রিকোয়েন্সির ওঠানামা হয়না, পি এল এফ উন্নত থাকে এবং রক্ষণাবেক্ষণ ভালো হয়।

রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থার সামনে সবচেয়ে বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে এই সর্বোচ্চ চাহিদা ও সর্বনিম্ন চাহিদার অসঙ্গতি, প্রয়োজনের বেশি বা কম বিদ্যুৎ টেনে নেওয়া এবং ফ্রিকোয়েন্সির ওঠানামা। অবিলম্বে কঠোর হাতে পরিস্থিতির মোকাবিলা করতে না পারলে যন্ত্রপাতিসহ সমগ্র ব্যবস্থাটাই ভেঙে পড়বে।

মাননীয় সদস্যগণ জানেন যে বামফ্রন্ট সরকার লুকোচুরি খেলে না। তারা বাস্তবকে তুলে ধরে জনসাধারণকে প্রকৃত তথ্য জানাতে চায়। বলতে দ্বিধা নেই যে ১৯৯০-এর গ্রীষ্মকালটা বিদ্যুৎ সরবরাহে অনেক ঘাটতি থাকবে।

আলোচিত সমস্যাগুলি বিদ্যুৎ গ্রাহকের যন্ত্রণা বাড়াবে বুঝতে পারছি, আবার এই আশ্বাসও আমি দেব যে এই পরিস্থিতি দীর্ঘস্থায়ী হবে না। বর্তমান সরকার সুষ্ঠুভাবে পরিস্থিতির

মোকাবিলা করতে দায়বদ্ধ। চাহিদা ও যোগানের মধ্যেকার ফারাকটা কমিয়ে আনার জন্য আমরা ইতিমধ্যেই কয়েকটি সুনির্দিষ্ট কার্যক্রম গ্রহণ করেছি। এর মধ্যে আছে (১) সাঁওতালদি ও দুর্গাপুরের বর্তমান ইউনিটগুলির দ্রুত মেরামতি, (২) নির্মীয়মান প্রকল্পগুলি যথা কোলাঘাটের ৪টি ইউনিট (৪×২১০ মে.ও.) বক্রেশ্বরের ৩টি ইউনিট (৩×২১০ মে.ও.) সি ই এস সির সাদার্ন জেনারেটিং-এর ২টি ইউনিট (২×৬৭.৫ মে.ও.), রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্পের ২য় পর্যায়ের ৪টি ইউনিট (৪×২.৭৫ মে.ও.) ও তিস্তা ক্যানাল ফল (৩×৭.৫ মে.ও.) ডিপি এল এর ১১০ মেগাওয়াটের যে ইউনিটটি ভেলের ত্রুটিপূর্ণ নকশা অনুযায়ী নির্মিত Stator earth fault-এর জন্য ১৯৮৮ সালের ডিসেম্বর থেকে বন্ধ ছিল সেটি ১৬-১-৯০ তারিখ থেকে আবার চালু হয়েছে। ডিপিএল-এর ৭৫ মেগাওয়াট ৫ ইউনিটটি স্ট্যাটর টার্মিনাল বুশিং-এ ফাটল দেখা দেওয়ায় দীর্ঘসময় বন্ধ ছিল। আশা করা হচ্ছে ১৯৯০-এর মে মাসে এটি আবার চালু হবে। সাঁওতালদির ২নং ও ৩নং ইউনিটটি ভেল মেরামত করছে।

মাননীয় সদস্যগণ জানেন যে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের ২য় পর্যায়ের ৩টি ইউনিটের নির্মাণকার্য শেষ করে নির্দিষ্ট সময়সীমার মধ্যে এটিকে চালুর জন্যই "টার্ন কি" ভিত্তিতে এটি ভেলের হাতে দেওয়া হয়েছে।

কোলাঘাটের ১ম পর্যায়ের ১নং ইউনিটের নির্মাণকার্য পুরোদমে চলছে। আশা করা যায় ১৯৯০-এর জুলাইতে এটি চালু হবে। ২য় পর্যায়ের তিনটি ইউনিটের নির্মাণকাজে গতিবেগ সঞ্চারিত হয়েছে এবং বর্তমান সময়সূচিতে এগুলি চালু হবার কথা নিচের সারণী অনুযায়ী।

৫নং ইউনিট ঃ সেপ্টেম্বর, ১৯৯০

৬নং ইউনিট ঃ জুলাই, ১৯৯১

৪নং ইউনিট ঃ নভেম্বর, ১৯৯১।

সাদার্ন জেনারেটিং প্রোজেক্টের ২×৬৭.৫ ইউনিট দুটির কাজ সময়সূচি অনুযায়ী সন্তোষজনকভাবে অগ্রসর হচ্ছে। ৬৭.৫ মেগাওয়াটের ১ম ইউনিটটি ১৯৯০-এর শেষদিকে চালু হবে এবং ১৯৯১-এর গোড়ার দিকে উৎপাদনক্ষম হবে বলে আশা করা যায়। এর মাস ছয়েক পরে ২য় ইউনিটটি।

অন্যান্য প্রকল্পের মধ্যে রাম্মাম ২য় পর্যায়ের ১ম ইউনিটটি চালু হবার নির্দিষ্টসূচি ডিসেম্বর ১৯৯১। এর পর ১৯৯২-তে অন্য ৩টি ইউনিট পরপর চালু হবার কথা। তিস্তা ক্যানাল ফলের ১ম ইউনিটটি চালু হবার সময়সূচি এপ্রিল, ১৯৯২ এবং শেষ ইউনিটটি মার্চ, ১৯৯৩। এই দুটি প্রকল্পের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য আমাদের প্রচেষ্টা কয়েকটি ঘটনায় দারুণভাবে ব্যাহত হয়েছে। জি এন এল এফ আন্দোলন রাম্মাম প্রকল্পের ক্ষতি করেছে। কিছু ঠিকাদারের অসহযোগিতা ও বিরূপ মনোভাবও এর জন্য দায়ী।

বক্রেশ্বর প্রসঙ্গে আমি কিছু বিশেষ বক্তব্য রাখতে চাই। এই প্রকল্পের জন্য সোভিয়েত ঋণ রাজ্যের হাতে দিতে ভূতপূর্ব কেন্দ্রীয় সরকারের অস্বীকৃতিতে রাজ্য সরকার নিজস্ব সম্পদ থেকে প্রকল্পটি রূপায়ণের চ্যালেঞ্জ জানালে তা রাজ্যের মানুষের ব্যাপক সমর্থন লাভ করে। রাজ্যের মানুষ প্রকল্পটির সম্পদ সংগ্রহের জন্য অর্থ, শ্রম এমনকি রক্তদান করতে এগিয়ে আসেন।

মাননীয় সদস্যদের আমি সানন্দে জানাচ্ছি যে কয়েকদিন আগে মাননীয় কেন্দ্রীয় বিদ্যুৎমন্ত্রী শ্রী আরিফ মহম্মদ খান লোকসভায় ঘোষণা করেছেন যে বক্রেশ্বর প্রকল্পের জন্য সোভিয়েত ঋণ রাজ্যকে দেওয়া হবে। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রাখছি—আশা করা যায় চূড়ান্ত সিদ্ধান্ত নিতে বিলম্ব হবেনা।

রাজ্যের ব্যবস্থার সঙ্গে নতুন উৎপাদন সংযোজনের বাইরেও ডিভিসি এবং এনটিপিসি নতুন কার্যক্রম গ্রহণ করেছে। ডিভিসি মেজিয়াতে তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরি করে (৩×২১০ মে.ও.)। এন টি পি সি ফরাক্কায় ৫০০ মেগাওয়াটের দুটি বৃহৎ তাপবিদ্যুৎ কেন্দ্র নির্মাণ করবে। এছাড়া, এন টি পি সি বিহারের কাহেলগাঁও এবং উড়িষ্যার তালচেরে দুটি অতিকায় তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরির কাজ হাতে নিয়েছে। আমরা অবশ্যই আশা করি যে এই কেন্দ্র দুটির কাজ সম্পূর্ণ হলে এই রাজ্য তার প্রাপ্য বিদ্যুতের অংশ পাবে।

নিম্নলিখিত সময়সূচি অনুযায়ী এই ইউনিটগুলির কাজ সম্পূর্ণ হবে ঃ

ফারাক্কা ৪র্থ ইউনিট ঃ ৫০০ মেগাওয়াট জুন ১৯৯১

ফারাক্কা ৫ম ইউনিট ঃ ৫০০ মেগাওয়াট ঃ জুন, ১৯৯২

মেজিয়া ১ম ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ ডিসেম্বর, ১৯৯২

মেজিয়া ২য় ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ জুন, ১৯৯৩

মেজিয়া ৩য় ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ ডিসেম্বর, ১৯৯৩

কাহেলগাঁও ঃ

১ম ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ মার্চ, ১৯৯২

২য় ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ সেপ্টেম্বর, ১৯৯২

৩য় ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ মার্চ, ১৯৯৩

৪র্থ ইউনিট ঃ ২১০ মেগাওয়াট ঃ সেপ্টেম্বর, ১৯৯৩

তালচের ঃ

২×৫০০ মোগাওয়াট ঃ ১৯৯৪-৯৫

আশা করি মাননীয় সদস্যগণ বুঝতে পেরেছেন যে আজকের এই হতাশাজনক বিদ্যুৎ চিত্র সাময়িক। রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি আগামী কয়েক বছরের মধ্যে সুদৃঢ় হবে।

আগামী বছরের মধ্যে বিদ্যুৎ পরিস্থিতির উন্নতির সম্ভাবনা সত্ত্বেও নতুন উৎপাদন ক্ষমতার সংযোজনের ব্যাপারে কোনও আত্মসন্তুষ্টির অবকাশ নেই। ১৯৭১ থেকে এখনও পর্যন্ত রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা চালিত হচ্ছে বিদ্যুতের প্রকৃত চাহিদাকে অবদমিত করে রেখে। বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি হলে চাহিদা দ্রুত বেড়ে যাবে। কৃষিক্ষেত্রে বিদ্যুতের চাহিদা অতীতে ছিল যৎসামান্য, ইদানিং তা দ্রুতগতিতে বাড়ছে। কৃষিতে যেখানে ১৯৮৮-৮৯ সালে চাহিদা মোট উৎপাদনের শতকরা ৬ ভাগ আগামী কয়েক বছরে তা ১০-২০% দাঁড়াবে আশা করা

যায়। আবার, হলদিয়ায় পেট্রো-রসায়ন প্রকল্প রূপায়িত হলে রাজ্যের শিল্পক্ষেত্রে বৃদ্ধির হার যে দ্রুতগতিতে ঘটবে তাতে কোনও সন্দেহ নেই। কাজেই আগামী বছরগুলিতে দ্রুত চাহিদা বৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে যাতে নতুন উৎপাদন ক্ষমতা বাড়তে পারে তার জন্য নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যেতে হবে।

এই লক্ষ্য সামনে রেখে আমরা নিম্নলিখিত নতুন প্রকল্পগুলি হাতে নিয়েছি ঃ

১। মুর্শিদাবাদ (সাগরদীঘি) তাপবিদ্যুৎ প্রকল্প (৫×২১০ মে.ও. + ২×৫০০ মে.ও.)

২। বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প (৩×২১০ মে.ও.)

৩। পুরুলিয়া পাম্প স্টেরেজ প্রকল্প (৫×১৭৫ মে.ও.)

মাননীয় সদস্যগণ জেনে সুখি হবেন যে মুর্শিদাবাদ তাপ বিদ্যুৎ প্রকল্পের পরিবেশ ও স্থান নির্বাচন সম্পর্কে ভারত সরকারের পরিবেশ মন্ত্রকের অনুমতি পাওয়া গিয়েছে। রেল মন্ত্রক রেল যোগাযোগের অনুমতি দেবার পরই কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে আর্থ-প্রযুক্তিগত বিষয়ে অনুমতি পাওয়া যাবে বলে আশা করা যায়।

বলাগড় প্রকল্পের পরিবেশগত পর্যলোচনার রিপোর্ট এ বছরের জানুয়ারি মাসে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছে পাঠানো হয়েছে।

৮ম পরিকল্পনায় এই দুটি প্রকল্পের ব্যাপারে কেন্দ্রের অনুমতি পাওয়া যাবে ধরে নিয়ে পরিকাঠামোর বিকাশের জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান রাখা হয়েছে।

গতবছরের বাজেট বক্তৃতায় আমি পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ের পাম্প স্টোরেজ প্রকল্পে গুরুত্বের কথা বলেছিলাম। এর দ্বারা জল ও তাপবিদ্যুতের আনুপাতিক হার ভালো হবে এবং বর্ধিত চাহিদা মেটানো সম্ভব হবে। এর ফলে শুধুযে সর্বোচ্চ চাহিদার সময় রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা সাহায্য পাবে তাই নয়, এর দ্বারা স্বল্প চাহিদার সময় ফ্রিকোয়েন্সি উচুঁপর্যায়ে চলে গেলে জলকে পাম্প করে ওপরে জলাধারে তুলে দিয়ে, তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি হঠাৎ করে উৎপাদন কমিয়ে দেবার জন্য যন্ত্রপাতির যে ক্ষয়ক্ষতি হয় সে অবস্থাটা রোধ করবে। মাননীয় সদস্যগণ আনন্দিত হবেন যে একটি জাপানি সংস্থা কর্তৃক প্রকল্পটির রিপোর্ট তৈরি করার জন্য কেন্দ্রের অনুমতি পাওয়া গিয়েছে। মাস কুড়ির ভিতর প্রকল্পের রিপোর্ট তৈরি হয়ে গেলে জাপানের আর্থিক সাহায্যে প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হবে।

প্রসঙ্গক্রমে মাননীয় সদস্যদের জানাতে চাই যে ব্যক্তিগত মালিকাধীন বিদ্যুৎ উৎপাদন সংস্থা সি ই এস সি কে দক্ষিণ ২৪-পরগনার বজবজে একটি নতুন বিদ্যুৎকেন্দ্র স্থাপনের অনুমতি দেবার সিদ্ধান্ত নিয়েছে রাজ্য সরকার।

আমি এখন ১৯৮৯-৯০ সালে বিভিন্ন ক্ষেত্রে অগ্রগতি সম্পর্কে মাননীয় সদস্যদের অবহিত করতে চাই।

**পরিবহন ও সঞ্চালন**

ঘোষিত নীতির সঙ্গে সঙ্গতি রেখে এখন পরিবহন ও সঞ্চালন ব্যবস্থাকে জোরদার

করার দিকে বেশি করে নজর দেওয়া হচ্ছে—এর জন্যে অর্থ-বরাদ্দও বাড়ানো হয়েছে। ফারাক্কা এবং চুখায় উৎপাদিত বিদ্যুতের পরিবহন ও সঞ্চালনের জন্য নতুন লাইন ও সাব-স্টেশন নির্মাণের প্রয়োজন। ফারাক্কায় উৎপাদিত অতিরিক্ত ১০০০ মেগাওয়াট, মেজিয়ার ৬৩০ মেগাওয়াট তিস্তা ক্যানাল প্রকল্পের ৬৭.৫ মেগাওয়াট, কোলাঘাটের ৪×২১০ মেগাওয়াট, বক্রেশ্বরের ৩×২১০ মেগাওয়াট এবং রাম্মাম ২য় পর্যায়ের ৫১ মেগাওয়াট বিদ্যুতের পরিবহন ও সঞ্চালন ব্যবস্থার সুষ্ঠু রূপায়ণের জন্য নিরন্তর ধারাবাহিক প্রচেষ্টা চালিয়ে যেতে হবে।

রাজ্যবিদ্যুৎ পর্ষদের বিভিন্ন শ্রেণীর গ্রাহকদের কাছে বিদ্যুৎ পৌঁছে দেবার জন্য পর্ষদের ৪০০ কেভি থেকে ৬৬ কেভি পর্যন্ত ব্যাপক পরিবহন ব্যবস্থা এবং ৩৩ কেভি থেকে ১১ কেভি ও ৬৬ কেভি পর্যন্ত বিস্তৃত সঞ্চালন ব্যবস্থা রয়েছে। বিভিন্ন ভোল্টেজের যেসব পরিবহন লাইন সক্রিয় রয়েছে সেগুলি নিম্নরূপঃ

৪০০ কেভি লাইনঃ ১৩৪ সার্কিট কিলোমিটার

২০০ কেভি লাইনঃ ১৪০২ সার্কিট কিলোমিটর

১৩২ কেভি লাইনঃ ২৮৮২ সার্কিট কিলোমিটার

৬৬ কেভি লাইনঃ ৮০৬ সার্টিক কিলোমিটার

ই এচ ভি সাবস্টেশনের সংখ্যা নিচে দেওয়া গেলঃ

৪০০-২০০ কেভিঃ ১টি

২২০-১৩২ কেভিঃ ৬টি

১৩২-৩৩ কেভিঃ ৩৯টি

৬৬-১১ কেভিঃ ১৬টি

এই সাবস্টেশনগুলির মোট ট্রান্সফর্মেশন ক্ষমতা ৩৫২৪ এম ভি এ, এরমধ্যে ১৩২-৩৩ কেভি সাবস্টেশনের ট্রান্সফর্মেশন ক্ষমতা হচ্ছে ১১৬০ এম ভিএ।

সঞ্চালন ব্যবস্থায় ৩৩ কেভি লাইনের মোট দৈর্ঘ প্রায় ৫১৯০ সার্কিট কিলোমিটার এবং ১১ কেভি ও ৬.৬ কেভি লাইনের দৈর্ঘ ৪৮০০০ সার্টিক কিলোমিটার। ৩৩-১১-৬.৬ কেভি সাবস্টেশনের সংখ্যা বর্তমানে ২০৫, ট্রান্সফর্মেশন ক্ষমতা ১০৮০ এমভিএ। ক্ষুদ্র এবং মাঝারি ভোল্টেজের গ্রাহকদের কাছে বিদ্যুৎ বণ্টনের জন্য সাবস্টেশনের সংখ্যা ৩৫০০০।

পরিবহন ব্যবস্থায় নিম্নলিখিত কর্মকাণ্ড বর্তমানে চলছেঃ

(ক) ৪০০ কেভি লাইন

কোলাঘাট-দুর্গাপুর ও কোলাঘাট-তালচের (অন্তরাজ্য) লাইনঃ মোট দৈর্ঘ প্রায় ৩০০ সার্কিট কিলোমিটার।

(খ) ১৩২ কেভি লাইন

মোট দৈর্ঘঃ ১৬০ সার্কিট কিলোমিটার

(গ) ১৩২ কেভি সাবস্টেশন

মোট সংখ্যা ঃ ৬টি

এছাড়া ২২০ কেভি ক্ষমতার ৪৩০ সার্কিট কিলোমিটার এবং ১৩২ কেভি ক্ষমতার ৫৭০ সার্কিট কিলোমিটার লাইন টানার এবং ৪টি ১৩২ কেভি সাবস্টেশন নির্মাণের প্রাথমিক কাজ শুরু করা হয়েছে।

সঞ্চালন ব্যবস্থায় ৪০০ সার্কিট কিলোমিটার ৩৩ কেভি লাইন টানার এবং ২০টি ৩৩/১১ কেভি সাবস্টেশন তৈরির কাজ এগোচ্ছে।

**গ্রামীণ বৈদ্যুতিকরণ**

রাজ্যের ৩৮০২৪টি গ্রামের মধ্যে ৭ম পরিকল্পনার প্রথম ৪ বছরে ৫৯৫০টি মৌজা বৈদ্যুতিকরণ হয়েছে। এছাড়া ২২৯১০টি পাম্প বিদ্যুৎ সংযোগ হয়েছে। পরিকল্পনার শেষ বছরে অর্থাৎ ১৯৮৯-৯০ সালে মোটামুটি ১৫০০ গ্রাম ও ১২০০০ পাম্পসেট বিদ্যুতায়িত হবে বলে আশা করা যায়। বলতে দ্বিধা নেই যে গ্রাম বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমাদের সাফল্য আশানুরূপ নয়। নির্দিষ্ট লক্ষ্যে না পৌঁছানোর কারণ প্রথম কয়েক বছর পিসিসি পোলের অভাব এবং পরের কবছর অন্যান্য সাজসরঞ্জামের অপ্রতুলতা। ১৯৮৮-৮৯ থেকে পিসিসি পোল ঢালাই-এর জন্য নতুন কেন্দ্র স্থাপনের পর থেকে পোল উৎপাদন বেড়েছে। কিন্তু কেন্দ্র কর্তৃক অ্যালুমিনিয়াম ও ইস্পাতের দাম বাড়ানোর ফলে অ্যালুমিনিয়াম কণ্ডাকটার, গ্যালভানাইজড লোহা ও 'স্টেওয়্যার' নিয়ে বিরাট সংকট দেখা দিয়েছে। ১৯৯১-এর লক্ষ্যমাত্রা ৯৪১৬টি গ্রাম বৈদ্যুতিকরণ ও ১০০০০ পাম্পসেট বিদ্যুৎ সংযোগ।

কুটির জ্যোতি ও লোকদীপ প্রকল্পে ১৯৯০-এর জানুয়ারি পর্যন্ত বিভিন্ন জেলায় তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য দুর্বলতর শ্রেণীর মানুষের ২৫৮৬৪টি গৃহে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। এই শ্রেণীর গ্রাহকের জন্য ১৯৯০-৯১ সালে ৪০০০০ বিদ্যুৎ সংযোগের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। এই কাজটা করা হচ্ছে জিলা পরিষদের তত্ত্বাবধানে। এদের কর্মতৎপরতা আদৌ সন্তোষজনক নয়। আমি ইতিমধ্যেই বিভিন্ন জিলার সভাধিপতিদের সঙ্গে এনিয়ে কথা বলেছি যাতে করে কাজের উন্নতির পন্থা-পদ্ধতি বের করা যায়।

অপর একটি ক্ষেত্র যেখানে কাজের কোনও অগ্রগতি ঘটেনি তা হল জলধারা প্রকল্প। মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়াতে ২৭৫৪টি পাম্পসেট বসানোর কথা ছিল। এটি ছিল অনুদাননির্ভর একটি প্রকল্প কিন্তু অনুদানের বেশিটাই আমরা ফেরৎ দিতে বাধ্য হয়েছি। কারণ "ডি পি এ পি"র শুখা এলাকায় পাম্পসেট বসানো সম্ভব নয়।

সি ই এস সি-র টিটাগড় বিদ্যুৎ কেন্দ্র থেকে নিউ কাশীপুর কেন্দ্র পর্যন্ত ১৩২ কেভি পরিবহন ব্যবস্থার উন্নতিকরণের কাজ চলছে—এর জন্যে ভূগর্ভে ১৪ সার্কিট কিলোমিটার কেব্‌ল বসানোর কাজ হচ্ছে। ১৯৯০-এর জুলাইয়ের মধ্যে ২৫ এমভিএ-র কাজ সম্পন্ন হবে, বাকি ১০০ এম ভি এ ১৯৯১-এর মাঝামাঝি নাগাদ। লিলুয়া ও কাঁকুরগাছির নতুন সঞ্চালন কেন্দ্র স্থাপন এবং বজবজে প্রতিটি ১৬ এমভিএ ৩৩/৬ ট্রান্সফর্মার ও সংশ্লিষ্ট সুইচগিয়ার বসানোর কাজ ১৯৮৯-৯০-এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। এছাড়া সি ই এস সি

১৯৯০-এর ফেব্রুয়ারির মধ্যে তাদের ভূগর্ভস্থ সঞ্চালন ব্যবস্থাকে ২১৫ কিলোমিটার ও ওভারহেড ব্যবস্থাকে ৯৭ কিলোমিটার সম্প্রসারণ করেছে।

রাজ্য বিদ্যুৎ পর্ষদের গ্রাহকদের বিদ্যুৎ সংযোগের ক্ষেত্রে ১৯৮৯-৯০-এর সাফল্য ও ১৯৯০-৯১-এর লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ |
|---|---|---|
| ১। লো ও মিডিয়াম ভোল্টেজ | ১,৫০,০০০ | ১,৭০,০০০ |
| ২। বিকেন্দ্রিত বাল্ক গ্রাহক | ৬০ | ১৩৫ |
| ৩। কেন্দ্রীভূত বাল্ক গ্রাহক | ১১ | ১১ |

সি ই এস সি এলাকায় ১৯৮৯-৯০ তে গৃহে বিদ্যুৎ সংযোগের লক্ষ্যমাত্রা ছিল ১৮০০০। ফেব্রুয়ারির মধ্যে ১৭০১৮টি গৃহে সংযোগের কাজ হয়েছে। এছাড়া ৪২টি হাইটেনশন সংযোগ ফেব্রুয়ারি ১৯৯০-এর মধ্যে দেওয়া হয়েছে এবং মার্চের মধ্যে আরও ৪টি দেওয়া হবে আশা করা যায়। ১৯৯০-৯১ তে হাইটেনশন সংযোগের লক্ষ্যমাত্রা ৫০টি।

রাজ্যবিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থার বিষয়টির ব্যাপারে আমি বলতে চাই যে বিদ্যুৎ বিক্রয় থেকে পর্ষদের রাজস্ব আদায় বেড়েছে ১৯৮৮-৮৯ সালে এর পরিমাণ ছিল ৪৭৮.০৫ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালে এর পরিমাণ দাঁড়াবে ৫৪৮.৮৭ কোটি টাকা। বৃদ্ধির পরিমাণ শতকরা ৯.৫৫। দুর্ভাগ্যবশত রাজ্যবিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ উৎপাদন ও বিদ্যুৎ ক্রয়ের আনুপাতিক বৈষম্য পর্ষদকে একটা প্রতিকূল অবস্থার মধ্যে ঠেলে দিয়েছে যার ফলে পর্ষদের অর্থনৈতিক অবস্থার অবনতি ঘটেছে। এন টিপিসি, ডিভিসি, এন এইচ পি সি, পিডিসিএল ইত্যাদি বিদ্যুৎ উৎপাদন সংস্থা থেকে রাজ্যবিদ্যুৎ পর্ষদ উচ্চমূল্যে প্রচুর পরিমাণ বিদ্যুৎ কিনতে বাধ্য হয় কেননা এছাড়া তার উপায়ান্তর নেই। এইসব সংস্থার দাবি পর্ষদ নিজের উৎপাদনের বিনিময়েও মেনে নিতে বাধ্য হয়। আর্থিক সাহায্যদানকারী সংস্থাগুলি মূল্যবৃদ্ধির জন্যে চাপ দেয়—জনগণ কিম্বা পর্ষদের জন্য তাদের কোনও মাথাব্যথা নেই। অপরপক্ষে রাজ্য বিদ্যুৎ পর্ষদকে বেশিদামে কেনা বিদ্যুৎ কম দামে সরবরাহ করতে হয় কৃষিতে, কল্যাণমূলক প্রতিষ্ঠানে, গ্রামীণ বৈদ্যুতিকরণে ও গার্হস্থ্য প্রয়োজনে। তদুপরি বিভিন্ন পুরসভা ও সরকারি সংস্থাগুলির কাছে পর্ষদের অনাদায়ি বকেয়ার পরিমাণ প্রায় ১১ কোটি টাকা। এছাড়াও বকেয়া পাওনা পরিশোধ না করা সত্ত্বেও বন্ধ এবং রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের জন্য এই সব শিল্পে বিদ্যুৎ পুনঃসংযোগের জন্য বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলিকে প্রায়শই অনুরোধ করা হয়ে থাকে। সামগ্রিক চেহারাটাই একটা বিশ্রী আকার ধারণ করেছে যার ফলে পর্ষদের আর্থিক সচ্ছলতা ফিরিয়ে আনা দুরূহ কাজ। ডিপিএল-এর আর্থিক অবস্থাও একই রকম অনাদায়ি বকেয়ার পরিমাণ ৪৩ কোটি টাকার ওপর।

একটি কেন্দ্রীয় কমিটি কর্তৃক জাতীয় তাপবিদ্যুৎ কর্পোরেশনের মাসূল কাঠামো নিয়ে পর্যালোচনা হবে বলে শোনা যাচ্ছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রাখছি যে আর্থ-সামাজিক অবস্থার পরিপ্রেক্ষিতে রাজ্যবিদ্যুৎ পর্ষদগুলির আর্থিক অবস্থার কথা বিবেচনা করে মাসূল কাঠামো পরিবর্তনের আগে যেন বিদ্যুৎ পর্ষদগুলির সঙ্গে আলোচনা করা হয়।

উপরোক্ত অবস্থার প্রেক্ষিতে আর ই সি ও পি এফ সির সঙ্গে আলোচনা প্রয়োজন।

গতবছরের বাজেট বক্তৃতায় আমি বলেছিলাম যে পশ্চিমবঙ্গ রাজ্যবিদ্যুৎ পর্ষদ পরীক্ষামূলকভাবে পঞ্চায়েতের মাধ্যমে বিল অনুযায়ী পারিশ্রমিক দিয়ে মিটার রিডিং-এর ব্যবস্থা করেছেন। এই পরীক্ষা সফল হওয়ায় আমরা মনে করি এই ব্যবস্থা অন্যান্য পঞ্চায়েতেও প্রসারিত করা যেতে পারে। এখনও পর্যন্ত বিভিন্ন জেলার ৮৬টি পঞ্চায়েতে বিলিং-এর কাজ চালু করার আদেশ দেওয়া হয়েছে তার মধ্যে ৩৫টিতে ইতিমধ্যেই এই কাজ চালু হয়েছে।

আরেকটি উদ্বেগজনক কারণ বিদ্যুৎপর্ষদের আর্থিক অবস্থাকে কাহিল করে তুলেছে তা হল শতকরা প্রায় ২১.৫ ভাগ পরিবহন ও সঞ্চালনের অপচয়। এই অপচয়কে কমিয়ে আনার জন্য আমরা কিছু কিছু বাস্তবসম্মত কর্মপন্থা গ্রহণ করেছি। মাননীয় সদস্যদের আমি সানন্দে জানাচ্ছি যে এ ব্যাপারে বেশ উল্লেখযোগ্য সাফল্যও আমরা অর্জন করেছি।

বিদ্যুৎ চুরি, ভুল মিটার রিডিং, কম করে বিল তৈরি করা, বিল না করা, বিদ্যুৎ মিটারের গণ্ডগোল, গোলমেলে মিটার সময়মতো পরিবর্তন না করে গড়পড়তা হিসাবে বিল করা এসবের ফলে রাজ্যবিদ্যুৎ পর্ষদকে প্রভূত ক্ষতি স্বীকার করতে হয়। এ জাতীয় ক্ষয়ক্ষতির পরিমাণ কমাবার জন্যে ধারাবাহিক নজরদারির ব্যবস্থা করা হয়েছে। মিটারের জন্য অতিরিক্ত তত্ত্বাবধান, গ্রাহকের মিটারের সরেজমিন তদন্ত, থোক গ্রাহকদের মিটারের আকস্মিক নজরদারী ইত্যাদির ব্যবস্থা নেওয়া হয়েছে।

বিদ্যুৎ চুরির কারণের মধ্যে আছে গার্হস্থ্য, বাণিজ্যিক, লো টেনশন শিল্প ও কৃষির গ্রাহকদের হুক লাগিয়ে চুরি করা। লো টেনশন ব্যবস্থাকে সম্প্রসারিত করে গ্রাহকদের বিদ্যুৎ সংযোগ দ্রুততর করার জন্য আমরা কিছু ব্যবস্থা গ্রহণ করেছি। আমি সভার মাননীয় সদস্য, জেলা পরিষদ, পুরসভা, পঞ্চায়েত এবং অন্যান্য শুভবুদ্ধিসম্পন্ন মানুষের কাছে এই সামাজিক ব্যাধির নিরসনের জন্য আন্তরিক সহযোগিতার আবেদন জানাচ্ছি। পঞ্চায়েত ও এলাকার জনপ্রতিনিধিদের সঙ্গে পর্ষদের ঘনিষ্ঠ সহযোগিতায় পর্ষদের কাজকর্মের উন্নতিবিধানের জন্য গ্রুপ লেভেল কো-অর্ডিনেশন কমিটি গঠন করা হয়েছে। সম্প্রতি পর্ষদের তিনটি ইউনিয়নের প্রতিনিধিদের এই কমিটিতে নেওয়া হয়েছে এতে কমিটিগুলি আরও গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে বলে মনে করি।

অন্য যে সমস্যাটি পূর্বাঞ্চলের বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থাকে বিঘ্নিত করছে সে সম্পর্কে আমি সদস্যদের অবহিত করতে চাই। এটি হচ্ছে নিম্নমানের কয়লা অথবা পাথুরে কিম্বা কাদা মেশানো কয়লার সরবরাহ। কয়লার যোগান প্রায়শই অনিয়মিত হয়ে পড়ে এবং কয়লার অভাবে উৎপাদন কমিয়ে দিতে হয়। গত বর্ষায় ভেজা এবং কাদা মেশানো কয়লা, তার সঙ্গে পাথরের চাঁই মিলে রাজ্যবিদ্যুৎ পর্ষদ ও ডিভিসির বিদ্যুৎকেন্দ্র ও কোল হ্যাণ্ডলিং প্ল্যান্টের পাইপলাইনের সমূহ ক্ষতি করেছে। যদিও কেন্দ্রে একটা স্থায়ী 'কোল লিংকেজ কমিটি" রয়েছে-এর পরামর্শ বা নির্দেশ ই সি এল, বি সি সি এল বা রেল প্রায়শই অগ্রাহ্য করে। আমরা বিষয়টি কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি এবং আশা করি বর্তমান কেন্দ্রীয় সরকার এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন।

আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট সকলের দৃষ্টি আকর্ষণ করা প্রয়োজন তা

হল সকল স্তরের বিদ্যুৎ ব্যবহারকারীর বিদ্যুৎ সংরক্ষণের ব্যাপারে সচেতনতা বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারি সংগঠনের সহযোগিতায় শিক্ষা দপ্তর, বিদ্যুৎ সরবরাহ সংস্থা ও বিদ্যুৎ গ্রাহকদের নিয়ে আলোচনা সভা সংগঠিত হচ্ছে। "এনার্জি অডিট" সহ প্রাসঙ্গিক নানা বিষয় নিয়ে বিদ্যুৎ সংরক্ষণের জন্য কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রক ও বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের নির্দেশিকা মেনে কিভাবে বিদ্যুৎ সংরক্ষণ করা যায় তার জন্যে ভবিষ্যৎ পরিকল্পনার কথা ভাবা হচ্ছে।

এখন আমি দুর্গাপুর প্রোজেক্টস-এর শিল্প সম্পর্কিত বিষয়ে কিছু বলতে চাই। দুর্গাপুর প্রোজেক্টস-এর ১৯৬৭ সালে নির্মিত কোনও ওয়াশির প্ল্যান্টটির সম্পূর্ণ মেরামতির জন্য আনুমানিক ৪.৪২ কোটি টাকার একটি কর্মসূচি আই ডি বি আই-তে পাঠানো হয়েছে। আই ডি বি আই সম্প্রতি এই ঋণ অনুমোদন করেছে। প্রয়োজনীয় দলিলপত্র তৈরির কাজ চলছে। ডিপিএল-এর বর্তমানে দৈনিক ৪১ এম জি ডি জলসরবরাহ ব্যবস্থার সঙ্গে অতিরিক্ত ২০ এম জি ডি পানীয় জল সরবরাহের জন্য একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। অর্থের সংস্থান হলে ডিভিসির অনুমতি সাপেক্ষে এটি আগামী বছর থেকে হাতে নেওয়া হবে।

মাননীয় সদস্যগণ জানেন যে ডিপিএল ৫নং নতুন ব্যাটারিটি সংস্থাপন করে ১৯৮৭ সালে এবং ১ ও ২নং ব্যাটারি দুটি পুনর্নির্মাণের কাজে হাত দেয়। এই ব্যাটারিগুলি ১৯৯০-৯১ এর মধ্যে চালু হবে আশা করা যায়। কোক ওভেন প্ল্যান্টের বাই প্রডাকটের মধ্যে প্রধান হচ্ছে গ্যাস। এই গ্যাসের বেশির ভাগটিই সরবরাহ করা হচ্ছে ভারত সরকারের সংস্থা অ্যালয় স্টিল প্ল্যান্টে বাকিটা যাচ্ছে স্থানীয় শিল্পে এবং কলকাতায়।

প্রসঙ্গত আমি উল্লেখ করতে চাই যে কোলাঘাটের ১ম পর্যায়ের ১নং ইউনিটের এবং ২য় পর্যায়ের ৫নং ইউনিটের বয়লার দুটির হাইড্রলিক পরীক্ষা সাফল্যের সঙ্গে শেষ হয়েছে। আশা করা যায় এই দুটি বয়লারে অগ্নিসংযোগের কাজ যথাক্রমে এ বছরের মার্চ ও এপ্রিলে সম্পন্ন হবে। আশা করা যায় উৎপাদন ব্যবস্থায় নতুন সংযোজনা ঘটবে।

সদস্যগণ শুনে সুখী হবেন যে টোকিওতে ভারত সরকার ও জাপানের ও ই সি এফ-এর মধ্যে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের ফ্লাই অ্যাশ সদ্ব্যবহারের বিষয়ে প্রযুক্তিগত দিক নিয়ে গত ১৯৮৯-এর ডিসেম্বরে একটি চুক্তি সম্পাদিত হয়েছে। এতে ৭১ মিলিয়ন ইয়েন ও ই সি এফ ঋণ পাওয়া যাবে।

সবশেষে আমি বলতে চাই রাজ্য সরকারের আর্থ-সামাজিক উদ্দেশ্য সাধনের ক্ষেত্রে বিদ্যুৎ একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ শিল্প। অতএব বিদ্যুৎ সরবরাহ সংস্থাগুলির শ্রমিক, কর্মচারী, অফিসার, ইঞ্জিনিয়ার যার প্রতিকূল পরিবেশে দুর্গম এলাকায় কঠোর শ্রম করে দুঃসাধ্য কাজ চালিয়ে যাচ্ছেন তাদের উপযুক্ত পারিশ্রমিক প্রয়োজন। এই উদ্দেশ্যে রাজ্যবিদ্যুৎ পর্ষদ, পিডিসিএলও ডিপি এল-এর বেতন কাঠামো পর্যালোচনা করার জন্য ১৯৮৮-র ১৪ই জুন তারিখে যে পে কমিটি গঠিত হয়েছিল সেই কমিটি ১৯৮৯-এর মে বেতন ভাতা পুনর্বিন্যাসের জন্য তাদের সুপারিশ পেশ করে। সরকার কমিটির সুপারিশ গ্রহণ করেছেন। একজন ৪র্থ শ্রেণীর কর্মচারীর নিম্নতম বেতন ৮০০ টাকা ধার্য হয়েছে। কমিটির সুপারিশ অনুযায়ী একজন কর্মচারীর বেতনবৃদ্ধি হবে ১৮৫ টাকা থেকে আনুমানিক ৩০০০ টাকা পর্যন্ত।

পে কমিটির সুপারিশ কার্যকর করতে হলে ভরতুকি ও ঋণ বাবদ পর্ষদ ও ডিপিএল-

কে সরকাকে আরও ১৫ কোটি টাকা দিতে হবে। আশা করি বিদ্যুৎ সংস্থাগুলির শ্রমিক, কর্মচারী, অফিসার ও ইঞ্জিনিয়ারগণ-এর প্রতিদানে তাদের কর্তব্যকর্মে আরও দক্ষতা, আন্তরিকতা ও পারদর্শিতা দেখাবেন।

মাননীয় সদস্যদের কাছে অনুরোধ তারা যেন এই দাবি বিবেচনা ও অনুমোদন করেন।

## DEMAND No. 72

**Major Head : 2810—Non-Conventional Sources of Energy**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,00,000 be granted for expenditure under Demand No.72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs.13,25,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta is taken as read.)

Sir,

Development & Planning Department has been declared as the nodal department for development and utilisation of all sorts of non-conventional evergy in the State. Programmes relating to this sphere are mainly implemented through different implementing Department viz. C. & S.S.I. Deptt., Power Deptt., Forest Deptt., Relief & Welfare Deptt., Minor Irrigation Deptt., etc. This Department generally allocated funds to the concerned implementing departments, who may have their own Budget Provisions to meet the critical gaps, if any.

Under this programme as sum of Rs. 30 lakhs has been earmarked for 1990-91. Bulk of the allotments is required to be made to the implementing departments like Power Deptt. and C. & S.S.I. Deptt. for installation of P.V. Street Lights, Bio-gas plants, Solar Cookers etc.

An important component of the N.R.S.E. Programme is establishment of Urjagram (Energy Village) under Urjagram Project. 29 villages have been selected for survey out of which survey of 15 villages has been completed under this project. Devices like Bio-gas plants, solar cookers, improved chullah, P.V. street lights will be set up and energy plantation made in these villages with Central assistance of usual pattern in certain cases. The project is under implementation in the Village Telinipara (North 24-Parganas district) and Khasbagan of Baligouri Mouza (Hooghly district). Average cost of establishing Urjagram in a village varies from Rs. 6 to 10 lakhs. Even though central assistance is available in part in respect of certain devices State share of expenditure for this programme will be quite considerable.

As per reports available from different implementing departments upto September, 1989 total number of bio-gas plants installed is 29734, improved chullah 2,15,000, P.V. Street light 526, Solar Cooker 556, Energy plantation covering 450 hectare etc. has been made.

During the Sixth Plan period planning Commission initiated a new programme known as Integrated Rural Energy Planning Programme (I.R.E.P.) with a view to ensuring optimum utilisation of all possible sources of energy for meeting domestic and productive energy requirement of rural areas. The programme has been extended to West Bengal during 7th Plan. Six blocks have so far been selected for implementation of I.R.E.P. Programme as indicated below :-

1. Sandeshkhali-I Block in North 24-Parganas ;
2. Taldangra Block in Bankura ;
3. Hariharpara Block in Murshidabad.
4. Rajgonj Block in Jalpaiguri ;
5. Kaliagonj Block in West Dinajpur ;
6. Tehatta-II Block in Nadia.

Selection of 7 (Seven) Blocks is under progress. I.R.E.P. Programme is in progress in 5 Blocks. Survey is being arranged in the 6th Block Tehatta-II.

Implementation of the I.R.E.P. Programme with Central assistance (Partly) envisages Survey of Block, preparation of a plan for the Block to meet its energy needs and execution of the plan in selected blocks by setting up devices mainly of non-conventional types as Blocks are normally selected in the remote areas where availability of conventional energy sources is scarce.

I.R.E.P. scheme now under execution in five blocks and to be executed in 6th & 7th blocks will be continued during the 8th Plan.

Under this programme 81 P.V. Street lights have been installed in Sandeshkhali—I and Taldangra Blocks and the sanction issued to Power Department/W.B.S.E.B. for installating of another 91 P.V. lights in these five blocks. Energy plantation of 450 hectars has also been made in 5 blocks. C. & S.S.I. Department also are implementing I.R.E.P. Programme from the provision maintained in their own budget and they are installing Bio-gas Plants, solar cookers, solar water heating system in the I.R.E.P. Block. In the year 1990-91 a provision of Rs. 26 lakhs has been earmarked under this programme in the budget of the Development & Planning Department.

With these few words, Sir, I request the House to approve of the Demand placed by me.

## DEMAND No. 73

**Major Head : 2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)**

**Shri Achintya Krishna Ray :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 82,2037,000 be granted for expenditure under Demand No.60, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings) 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.20,55,09,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Achintya Krishna Ray is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের প্রয়াস ও উদ্যমের ফলে নিবন্ধযুক্ত এস এস আই ইউনিটের সংখ্যা ৩১.১২.৮৯ তারিখ পর্যন্ত ৩,৩০,৪৬১-তে দাঁড়িয়েছে। ৮৮-৮৯ সালে ১৫,৬৬৭টি নতুন ইউনিট স্থাপন করা হয়েছিল এবং তার ফলে ৪০,৩৩১ জন ব্যক্তির জন্য অতিরিক্ত কর্মসংস্থান করা গেছে। ১৯৮৯-৯০ সালের জন্য লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ১৬,০০০টি নতুন ইউনিট এবং এর ফলে ৪২,০০০ জন ব্যক্তির জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করা যাবে বলে আশা করা যাচ্ছে।

১৯৯০ সালের জানুয়ারি পর্যন্ত এস এল টি সি-র মাধ্যমে ২৪৬টি ইলেকট্রনিক কর্মপ্রকল্প অনুমোদন লাভ করেছে। ১৯৮৯-৯০ সালে ৫০০টি কর্মপ্রকল্প অনুমোদন লাভ করবে বলে আশা করা যায়। ১৯৯০ সালের জানুয়ারি পর্যন্ত ৫০০টি কর্মপ্রকল্পের মধ্যে ৪০৬টি ইতিমধ্যেই অনুমোদন লাভ করেছে।

দুর্গাপুর-আসানসোল অঞ্চলে এসএস আই ইউনিটসমূহের সামগ্রিক উন্নয়নের জন্য এই বিভাগ একটি প্রায়োগিক কমিটি গঠন করেছেন। ঐ কমিটির কাজকর্মের অগ্রগতি লক্ষ্য করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের মুখ্য সচিবের সভাপতিত্বে আর একটি রাজ্যস্তরে কমিটি গঠন করা হয়েছে। এস এ আই এল, ডি এস পি এবং ইস্কোর আধুনিকীকরণ কর্মসূচি হাতে নিয়েছেন। দুর্গাপুর-আসানসোল অঞ্চলের এস এস আই ইউনিটগুলিকে প্যাকেজ হোল্ডারের সঙ্গে যুক্ত করার ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে যাতে তাদের কাজের বেশ মোটা একটা অংশ—যা তারা নিজেরা করবেন না তা—এসএস আই ইউনিটগুলিকে দিতে পারেন। এ ছাড়া, এই বিভাগ আসানসোল ও দুর্গাপুর মহকুমায় অবস্থিত সমস্ত ক্ষুদ্রায়তন শিল্প ইউনিটের প্রয়োজন মেটানোর জন্য দুর্গাপুরের শিল্প এনসিলারি উপ-অধিকর্তার অফিসকে পৃথক উপ-

জেলা শিল্পকেন্দ্র অফিস হিসাবে আরও শক্তিশালী করেছে। হলদিয়া পেট্রোকেমিকেল প্রকল্পের অনুষঙ্গী প্রকল্পগুলি এবং হলদিয়া পেট্রোকেম-এ যেসমস্ত জিনিস প্রস্তুত করা হবে সেগুলির উপর ভিত্তি করে নতুন শিল্পসমূহ স্থাপন করার ব্যবস্থা ইতিমধ্যেই করা হয়েছে।

প্রযুক্তিবিদ্যার উৎসকর্ষসাধনের জন্য এই বিভাগ আধুনিকীকরণের উদ্দেশ্যে একটি কর্মপ্রকল্প বাস্তবায়িত করছেন। এই কর্মপ্রকল্পের অধীনে স্থায়ী মূলধনের উপর ২৫ শতাংশ প্রান্তিক টাকা এবং মেয়াদী ঋণ-বিনিয়োগের উপর ৩ শতাংশ ইনসেনটিভ দানের উদ্দেশ্যে বিভিন্নরূপে সহায়তা দেবার ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে বিভিন্ন অর্থ-প্রতিষ্ঠান ৮টি ক্ষেত্রে মঞ্জুরি দেবেন বলে আশা করা যায়।

বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প স্থাপনের প্রেক্ষাপটে ঐ তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি, সাজসরঞ্জাম ও অন্যান্য সাধিত্র-সংক্রান্ত প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে এই বিভাগের অধীন আহমেদপুর ইঞ্জিনিয়ারিং ওয়ার্কসকে পুনর্গঠিত করা হচ্ছে। ঐ ইউনিটের পুনর্গঠনের কাজ বীরভূমের জেলা পরিষদের উপর ন্যস্ত করা হয়েছে।

এস এস আই উদ্যোক্তাদের আরও বেশি সহায়তাদানের উদ্দেশ্যে উদ্যোক্তাদের উন্নয়নের জন্য সল্টলেকে একটি রাজ্যস্তরের প্রতিষ্ঠান স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং এই উদ্দেশ্যে ১০ কাঠা প্লটের একটি জমি ইতিমধ্যেই অধিগ্রহণ করা হয়েছে।

১.৪.৮৯ তারিখ থেকে ৫ বছরের জন্য নতুন রাজ্য ইনসেনটিভ কর্মপ্রকল্প চালু করা হয়েছে। এই নতুন কর্মপ্রকল্পের অধীনে মূলধনী বিনিয়োগের উপর ইনসেনটিভের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে এবং তার পরিমাণ ১৫ শতাংশ থেকে ৩০ শতাংশ পর্যন্ত। যোগ্যতাসম্পন্ন ক্ষুদ্রায়তন শিল্প উদ্যোক্তাদের বিদ্যুৎ সহায়ক, সুদ সহায়ক, যানবাহন সহায়ক এবং বিক্রয়-কর রিটার্ন হিসাবে বিনা সুদে ঋণ দেওয়া হয়েছে।

দূষণমুক্ত এস এস আই ইউনিটসমূহ স্থাপন করার জন্য ইস্টার্ন মেট্রোপলিটন বাই-পাস-এ ৯.৩৪ একর জমির উপর একটি নতুন শিল্প তালুক ইতিমধ্যেই গড়ে তোলা হয়েছে। হাওড়া জেলার সাঁকরাইলের কাছে ৭৫ একর জমির উপর পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিঃ আর একটি বৃহৎ 'হাইওয়ে শিল্পতালুক' গড়ে তুলছেন। জমি ইতিমধ্যেই অধিগ্রহণ করা হয়েছে এবং শিল্প তালুকের কাজ শীঘ্রই শুরু হবে।

এই বিভাগ পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিঃ-এর মাধ্যমে কিছু সংখ্যক নতুন ধরনের কাঁচা মাল যেমন টিটায়িয়াম ডাই-অক্সাইড, প্রাকৃতিক রাবার ও আমদানিকৃত পিভিসি রেজিন সরবরাহের জন্য আরও চেষ্টা চালাচ্ছেন।

সম্প্রতি কলকাতা ময়দানে একটি হস্তশিল্প প্রদর্শনী '৯০ অনুষ্ঠিত হল। এই মেলাতে ১৭টি জেলা থেকে কারিগরেরা অংশগ্রহণ করেন। তা জনসাধারণের মধ্যে বেশ উৎসাহ সঞ্চার করে। আমাদের রাজ্যের পক্ষে এটা শ্লাঘার কথা যে আমাদের কারিগরগণ সারা ভারত প্রতিযোগিতায় ৮টি পুরস্কার লাভ করেছে।

আমাদের রাজ্যের হস্তশিল্প ও হস্তশিল্পী কারিগরদের সম্পর্কে একটি তথ্যপঞ্জী প্রকাশ করা হয়েছে।

১৯৮৮-৮৯ সালে ওয়েস্ট বেঙ্গল প্রোজেক্ট লিঃ-এর মাধ্যমে যেখানে ৫৫০০ মে.ট. চিনামাটি বিক্রয় করা গিয়েছিল , সেখানে ১৯৮৯-৯০ সালে বিক্রয়ের পরিমাণ বেড়ে ৮৫০০ মে.ট.-এ পৌছুবে বলে আশা করা হচ্ছে।

জৈব-গ্যাস উন্নয়ন কর্মসূচির অধীনে ১৯৮৮-৮৯ সালে ৬৯০৫টি জৈব-গ্যাস প্ল্যান্ট স্থাপন করা হয়েছিল। ১৯৯০ সালের জানুয়ারি পর্যন্ত ৬৭৩৯টি প্ল্যান্ট ইতিমধ্যেই স্থাপন করা হয়েছে।

ছোবড়া শিল্পের উন্নয়নের জন্য দক্ষিণ ২৪-পরগনার বজবজ ২-তে একটি নতুন প্রশিক্ষণ তথা-পরিষেবা কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই উদ্দেশ্যে ১ একর জমি অধিগ্রহণসহ জমির উন্নয়ন এবং অন্যান্য পরিকাঠামোগত ব্যবস্থাদি নেওয়া হয়েছে। শুকনো নারকেলের খোসা থেকে বিক্রয়ের উপযোগী ছোবড়াজাত দ্রব্য তৈরি করার ক্ষেত্রে ২০ জন কারিগরকে কেন্দ্র থেকে প্রশিক্ষণ দেওয়া হবে।

শিল্পবার্তা প্রিন্টিং প্রেস লিঃ ১৯৮৮-৮৯ সালে ৫৫.৯১ লক্ষ টাকার কারবার করেছে। ১৯৯০ সালের জানুয়ারির শেষে এই মুদ্রণালয়ের কারবার ইতিমধ্যেই ৭০ লক্ষ টাকায় পৌছেছে। আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এই মুদ্রণালয়ের উপর কলকাতা গেজেট ছাপার দায়িত্ব ন্যস্ত করা হয়েছে।

চর্মশিল্প ক্ষেত্রে জুতা ও অন্যান্য চর্মজাত দ্রব্যাদি আধুনিক পদ্ধতিতে প্রস্তুত করার জন্য প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে বজবজ-১-এর অন্তর্গত কালীপুরে একটি কেন্দ্রীয় পাদুকা প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হচ্ছে। এই উদ্দেশ্যে প্রয়োজনীয় জমি ইতিমধ্যেই অধিগ্রহণ করা হয়েছে এবং প্রশাসনিক ভবন, কর্মশালা, আবাস-ভবন ইত্যাদির নির্মাণ কাজও শুরু হয়ে গেছে।

হস্তচালিত তাঁতশিল্পের ক্ষেত্রে জেলা মনিটারিং কমিটির সাহায্যে সমবায়ীকরণের কাজ এগিয়ে চলেছে। আশা করা হচ্ছে, ২৬০০টি তাঁতের আধুনিকীকরণ হবে। ১৯৮৯-৯০ সালে বয়নশিল্পীদের জন্য একটি বিমা প্রকল্প চালু করা হয়েছে এবং এই কর্মপ্রকল্পের জন্য ৩০০০ টাকা দেওয়ার আশ্বাস দেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সাল থেকে বৃদ্ধ ও অথর্ব বয়নশিল্পীদের জন্য একটি পেনশন কর্মপ্রকল্পের প্রস্তাব করা হয়েছে। প্রত্যেক বয়নশিল্পীর প্রাপ্য পেনশনের উর্ধসীমা হবে মাসিক ৬০ টাকা। ১৯৮৯-৯০ সালে ২৬৬৬ জন বয়নশিল্পীকে চশমার জন্য অর্থ সাহায্য করা যাবে বলে আশা করা হচ্ছে। এ পর্যন্ত মোট ৮০৮১ জন বয়নশিল্পীকে পি.এফ. সঞ্চয় তহবিল কর্মপ্রকল্পের আওতায় আনা হয়েছে। ১৯৮৯-৯০ সালের শেষাশেষি নাগাদ ১১১০ জন বয়ন শিল্পীকে এই সুবিধা দেওয়া যাবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালের হস্তচালিত তাঁতশিল্পীদের জন্য ১০০০টি বাসগৃহ-তথা-কর্মশালা নির্মাণ করা যাবে বলে আশা করা হচ্ছে।

১৯৮৮-৮৯ সালে তন্তুজ মাধ্যমে ১৯,৫৭৪ বেল কার্পাস সূতা এবং ৪৯,৯৬৩ কেজি পলিয়েস্টার সূতা বণ্টন করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই দুটি সংস্থার মাধ্যমে ২২,০৩০ বেল কার্পাস সূতা ও ৬০,০০০ কেজি পলিয়েস্টার সূতা বণ্টন করা সম্ভব হবে বলে আশা করা হচ্ছে।

হস্তচালিত তাঁত-সববায়গুলিকে অর্থের যোগান দেওয়ার জন্য যে নাবার্ড কর্মপ্রকল্প রয়েছে তার অধীনে রাজ্য বা জেলা সমবায় ব্যাঙ্কগুলি থেকে যাতে আরও বেশি নগদ ঋণ পাওয়া যায় সেজন্য ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে। অ্যাপেক্স হ্যাণ্ডলুম সোসাইটি এবং প্রাইমারি উইভার্স কো-অপারেটিভ সোসাইটিগুলির জন্য মঞ্জুর হওয়া নগদ ঋণের উর্ধসীমা ৮৭-৮৮ সালে ছিল ২৬.৭১ কোটি টাকা ; ৮৮-৮৯ সালে তা বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ২৯.৭৫ কোটি টাকায়।

১৯৮৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সমবায়গুলির অধীনে ১৮৮.৪৫ মিলিয়ন মিটার হস্তচালিত তাঁতবস্ত্র উৎপাদিত হয়েছে।

রাজ্যে বিদ্যুৎ চালিত তাঁতশিল্পের পুনরুজ্জীবন ঘটাবার জন্য সেগুলিতে পলিয়েস্টার মিশ্রিত কাপড় উৎপাদন শুরু করার ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে ৫টি চালু বিদ্যুৎ-চালিত তাঁতশিল্পকে পলিয়েস্টার মিশ্রিত কাপড় উৎপাদনের স্বার্থে আধুনিকীকরণের জন্য ৩.১২ লক্ষ টাকা অর্থ সাহায্য মঞ্জুর করা হয়েছে। বিদ্যুৎ-চালিত তাঁত-কর্মীদের সদস্য করে ৩টি নতুন বিদ্যুৎ-চালিত তাঁতশিল্প সমবায় সমিতি গঠন করা হয়েছে। এই তিনটি সমিতিকে তাদের সাধারণ কর্মশালা নির্মাণ এবং পলিয়েস্টার বয়নের উপযোগী আধুনিক তাঁত ও আনুষঙ্গিক যন্ত্রপাতি কেনার জন্য প্রয়োজনীয় আর্থিক সহায়তা দেওয়া হবে।

১৯৮৯-৯০ সালের শেষাবধি তন্তুজ ও তন্তুশ্রীর মোট ক্রয়-বিক্রয় যথাক্রমে ৫৫ কোটি টাকা এবং ২৯ কোটি টাকার মতো হবে বলে আশা করা হচ্ছে।

রেশমগুটি চাষের ক্ষেত্রে, চলতি আর্থিক বছরে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় মোট ৬৪ কোটি টাকা বিনিয়োগ করে একটি জাতীয় রেশমগুটি উৎপাদন প্রকল্পের সূচনা করা হয়েছে। এই প্রকল্পটি পাঁচ বছরের কালপর্বে রূপায়িত হবে। নতুন নতুন এলাকায় তুঁত খামার চালু করা ছাড়াও উচ্চ উৎপাদনশীল রেশমকীটের ডিম উৎপাদন করার জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলা এবং রেশমগুটি রিলিং-এর উন্নততর পদ্ধতি চালু করার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। রেশমগুটি বিপণন ব্যবস্থার উন্নয়নের উপরও প্রয়োজনীয় গুরুত্ব দেওয়া হয়েছে।

১৯৮৯-৯০ সালে প্রান্তিক চাষীশ্রেণীভুক্ত অথবা তফসিলি জাতি ও উপজাতিভুক্ত প্রায় ১০২৫ জন ব্যক্তিকে রেশমগুটি পালন করার জন্য ব্যাঙ্ক-ঋণ সমেত আর্থিক সহায়তা প্রদান করা হয়েছে।

রেশমচাষীদের চাষ, গুটি পালন এবং রিলিং-এর কাজে উন্নততর পদ্ধতি অনুসরণ করায় উৎসাহ দেওয়ার জন্য ১৯৮৯-৯০ সালে একটি প্রশিক্ষণ কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে মোট প্রায় ১৯০০ নতুন চাষীকে প্রশিক্ষণ দেওয়া হবে।

রেশমগুটি পালন কর্মপ্রকল্পে সফল রূপায়ণের স্বার্থে প্রায় প্রতিটি জেলায় রেশমচাষীদের প্রতিনিধিসহ জেলা পরিষদের সভাধিপতি, জেলাশাসক এবং অন্যান্য আধিকারিকদের নিয়ে ডিস্ট্রিক্ট মনিটারিং কমিটি গঠন করা হয়েছে।

১৯৯০-৯১ সালের বাস্তব লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| ১। খামারের পরিসর বৃদ্ধি | তুঁত | ৩২৫০ একর |
| | তসর | ৫৫০ একর |
| ২। কাঁচা রেশম উৎপাদন | | ১০.৫৫ লক্ষ কিঃগ্রাঃ |
| ৩। বীজ-গুটি উৎপাদন | তুঁত | ৩৫০ লক্ষ |
| | তসর | ১২ লক্ষ |
| ৪। নীরোগ লেয়িং উৎপাদন | তুঁত | ১৫০ লক্ষ |
| | তসর | ৫ লক্ষ |

প্রতিটি কর্মপ্রকল্প খাতে বরাদ্দের বিস্তারিত বিবরণ ১৩নং বাজেট প্রকাশনার "১৯৯০-৯১ সালের বরাদ্দের জন্য বিস্তারিত দাবি এবং তৎসংশ্লিষ্ট ব্যাখ্যামূলক স্মারকলিপি" শীর্ষক পুস্তিকাটির ৩৭ থেক ১১৮ পৃষ্ঠায় পাওয়া যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে, আমি সভার মাননীয় সদস্যদের সহযোগিতা এবং পুর্বোক্ত দাবির অধীনে ব্যয়ানুমোদন প্রার্থনা করে আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে মাননীয় অর্থমন্ত্রীর ১৯৯০-৯১ সনের বাজেট ভাষণে শিল্পায়নের জন্য অধিকতর কতগুলি সুবিধার কথা ঘোষিত হয়েছে। যথা ঃ

১। রাজ্য ইনসেনটিভ প্রকল্পকে আরও সম্প্রসারিত করা হয়েছে।

২। নতুন কতগুলি বিক্রয়কর ছাড়ের সুযোগ দেওয়া।

৩। রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের অঙ্গ হিসাবে যন্ত্রপাতিবাবদ বিনিয়োগ ১৫ শতাংশ হারে ভরতুকি দেওয়া হবে।

৪। লৌহ স্ক্রাপের উপর পণ্যপ্রবেশ কর সম্পূর্ণভাবে তুলে দেওয়া হবে।

৫। প্রতিমাসে ১০০ টাকা হারে অবসরকালীন ভাতা চালু হবে তাঁতশিল্পী, হস্তশিল্পী প্রভৃতি গ্রামীণ কারিগরদের জন্য।

আমার দপ্তর উক্ত সিদ্ধান্তসমূহ কার্যকর করবে।

## DEMAND No. 74

**Major Head: 2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and**

**Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries).**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,55,97,000 be granted for expenditure under Demand No.74, Major Head : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.8,38,99,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta is taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। মহাশয়, ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার সাথে আমি জানাতে চাই যে, সরকারি এবং বেসরকারি উভয় স্তরেই রুগ্ন শিল্প সংস্থার শুশ্রূষা করাই এই দপ্তরের প্রধান কাজ। কিন্তু দেশের যুক্তরাষ্ট্রীয় সাংবিধানিক কাঠামোয় যেহেতু ক্ষুদায়তন ছাড়া আর সব শিল্পের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ওপর নির্দিষ্টভাবে বর্তায়, সেহেতু বেসরকারি পর্যায়ে রুগ্ন শিল্পের জন্য রাজ্য সরকারের পক্ষে বিশেষ কিছু করার নেই। সাম্প্রতিক অতীতে শিল্পের রুগ্নতার এই দিকটি নিয়ে অনেক বিতর্কের সৃষ্টি হয়েছে। একটি তত্ত্বের প্রবক্তারা মনে করেন যে, রুগ্ন শিল্প সংস্থাসমূহকে সমাহিত হতে দেওয়াই উচিত। এদের মতে জাতীয়করণ সমস্যাটির যথার্থ সমাধান নয়। ভিন্ন মতে, যে সমস্ত রুগ্ন শিল্পের সেরে ওঠার সম্ভাবনা আছে, তাদের পুনরুজ্জীবনের জন্যে কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের পর্যাপ্ত সাহায্য নিয়ে এগিয়ে আসা উচিত। কেননা এই সব সংস্থার মৃত্যুতে শুধু যে কর্মসংস্থান নষ্ট হয় তাই নয়, মূল্যবান যন্ত্রপাতির সম্ভাব্য সদ্ব্যবহারও ক্ষতিগ্রস্ত হয়। দ্বিতীয় দলের ভাবনায় যথেষ্ট গুরুত্ব সহকারে এই জাতীয় ক্ষতির মূল্যায়ন সর্বস্তরেই হওয়া দরকার যেহেতু গোটা অর্থনৈতিক ব্যবস্থাই এখনও পর্যন্ত কর্মসংস্থানের অপ্রতুলতা এবং উৎপাদক যন্ত্রপাতির প্রাচুর্য থেকে ভুগছে। বিষয়টি এখনও বিতর্কিত এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এপর্যন্ত কোনও সুনির্দিষ্ট নীতি-নির্ধারক কর্মসূচি পাওয়া যায়নি। কিন্তু এই রাজ্যে আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করি যে, ব্যবসায়িক নিরিখে সম্ভাবনারহিত শিল্প ছাড়া আর সব রুগ্ন শিল্পেরই পুনরুজ্জীবন সম্ভব।

২। অতএব, পশ্চিমবাংলায় এই বিষয়ে আমাদের কর্মকাণ্ড হতে থাকবে সেই সব রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন যাদের ব্যবসায়িক সম্ভাবনা প্রমাণিত। এর অংশ বিশেষ বি আই এফ আর-এর আওতাভুক্ত। বাকিরা হয় বি আই এফ আর-এর বিবেচনাযোগ্য নয়, অথবা অবলুপ্ত হয়েছে বা হতে চলেছে। এই রাজ্যে পুনরুজ্জীবনের জন্য রুগ্ন শিল্প সংস্থাকে প্রদেয় সাহায্য এবং সুযোগের রূপরেখা দিয়ে আমরা আমাদের নিজস্ব নীতি প্রস্তুত করেছি। এই নীতিগুচ্ছের

প্রধান উপাদান হল বকেয়া বিক্রয় করকে একটা নির্দিষ্ট সময় পর্যন্ত হিসেব করে সহজ ঋণে পরিবর্তিত করা। ইতিমধ্যেই এই নীতিগুচ্ছ কয়েকটি শিল্প সংস্থাকে নিজের পায়ে দাঁড়াতে সাহায্য করেছে। একই সহায়ক নীতি আমরা এগিয়ে দিয়েছি সেই সব রুগ্ন শিল্প সংস্থাকেও যারা বি আই এফ আর-এর আওতায় নেই, কিন্তু যাদের জন্য কোনও ব্যাঙ্ক অথবা সর্বভারতীয় আর্থিক সংস্থার সাহায্যে আলাদা পুনরুজ্জীবন প্রকল্প তৈরি করা যায়। যে সমস্ত শিল্প লিক্যুইডেশনে গেছে তাদের জন্য আমাদের প্রচেষ্টা হল এমন একজন উপযুক্ত শিল্পোদ্যোগীকে খুঁজে বের করা যিনি শুধু ওই সংস্থার যন্ত্রপাতি এবং অন্যান্য সম্পদ কিনে তা উৎপাদনের কাজে লাগাবেন তাই নয়, যতদূর সম্ভব শ্রমিকের নিযুক্তিও রক্ষা করবেন।

৩। এই ধরনের প্রয়াসের কয়েকটি সফল উদাহরণ হচ্ছে রানিগঞ্জ এলাকার বেঙ্গল পেপার মিল এবং আসানসোলের হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ওয়ার্কস। এই সব ক্ষেত্রে লিক্যুইডেশন থেকে সম্পদ কিনে তা দিয়ে পুনরায় ওই সংস্থার উৎপাদনী কাজ শুরু করার জন্যে খুঁজে বের করা হয়েছে বেসরকারি স্তরের কিছু শিল্পোদ্যোগীকে। তুলনামূলকভাবে ছোট হলেও উল্লেখযোগ্য আর একটি সাফল্য এসেছে শ্রীকৃষ্ণ রাবার ওয়ার্কস-এর ক্ষেত্রে মোটামুটি একই পদ্ধতিতে। এর আরও একটি বিকল্প কর্মধারায় রাজ্য সরকার সক্রিয়ভাবে শ্রমিকদের সাহায্য করে আসছেন সমবায় সমিতি গঠন করে আদালতের মাধ্যমে যন্ত্রপাতি এবং অন্যান্য সম্পদ সংগ্রহ করতে। এ-জাতীয় ক্ষেত্রে দেখে নেওয়া হয় ব্যবসায়িক সাফল্যের সম্ভাবনা আছে কি না এবং শ্রমিকেরা সমস্তরকম ব্যবসায়িক ঝুঁকি মেনে সমবায় প্রথায় এ-রকম একটি বন্ধ বা লিকুইডেশন যাওয়া সংস্থার সম্পদকে উৎপাদনী স্বার্থে কাজে লাগাতে সম্মত আছেন কি না। অতি সম্প্রতি রাজ্য সরকার এইভাবে অ্যালুমিনিয়াম কেবল্স অ্যান্ড কন্ডাকটরস্ লিমিটেড নামে একটি কোম্পানির উৎপাদনী সম্পদ কিনে নিতে সক্ষম হয়েছেন এবং প্রায় ৪৫০ জন শ্রমিকের দ্বারা গঠিত অ্যালকন্ড সমবায় সমিতিকে উৎপাদন চালু করার জন্যে তা লিজ দিয়েছেন। অন্যান্য আরও কয়েকটি ক্ষেত্রেও এ-রকম প্রয়াস চালানো হচ্ছে। বেহালার ভারত ইলেকট্রিক্যালস লিমিটেডের ক্ষেত্রে রাজ্য সরকার স্বয়ং নীলাম থেকে মালিকানা কিনে কারিগরি সাহায্য দিয়ে সংস্থাটি চালাবার চেষ্টা করছেন। ভীগাল ইঞ্জিন অ্যান্ড ইঞ্জিনিয়ারিং লিমিটেড এবং ন্যাশনাল ট্যানারি কোম্পানিও একই ধরনের বিবেচনাধীন রয়েছে।

৪। বর্তমানে সারা দেশে শিল্পে রুগ্নতার যে অবস্থা তার সামগ্রিক পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের অবস্থান গুরুত্বপূর্ণ যেহেতু এই রাজ্যে আছে প্রচুর সংখ্যক রুগ্ন শিল্প। শুধু বি আই এফ আর-এর কাছেই ১৯৯০ সালের ফেব্রুয়ারির শেষে ১০৩টি মামলা নথিভুক্ত ছিল। যদিও বি আই এফ আর-এর মাধ্যমে রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনে কিছুটা সাফল্য পাওয়া গেছে, সমস্যাটি এত বড় যে তা শুধুমাত্র বি আই এফ আর-এর হাতে ছেড়ে দেওয়া যায় না। বি আই এফ আর একটি আধা বিচার বিভাগীয় সংস্থা যার হাতে সংশ্লিষ্ট সংস্থা/প্রতিষ্ঠান অথবা জনগোষ্ঠীকে নিজের সিদ্ধান্ত মানতে বাধ্য করানোর ক্ষমতা নেই। তাই কিছু কিছু ক্ষেত্রে দীর্ঘশুনানী সত্ত্বেও আপাতব্যর্থতা ও অসম্পূর্ণতা থেকে যাচ্ছে। এ ধরনের কয়েকটি উল্লেখযোগ্য উদাহরণ হল মেটাল বক্স লিমিটেড, টিটাগড় পেপার মিলস লিমিটেড এবং এই রাজ্যের প্রচুর পাটকল। বি আই এফ আর-এর বিবেচনাধীন বিষয়গুলির ক্ষেত্রেও রাজ্য সরকারকে প্রায়ই রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের আলাপ-আলোচনায় অগ্রণী ভূমিকা নিতে হয়।

এই দলে পড়ে বাসন্তী কটন মিলস্‌, রামনগর কেন্‌ অ্যান্ড সুগার মিলস্‌, শ্রীদুর্গা কটন অ্যান্ড উইভিং মিলস্‌ ইত্যাদি একটি বিশেষ ক্ষেত্রে—ময়ূরাক্ষী কটন মিলস্‌—সংস্থাটিকে পুনরায় চালু করার জন্য বি আই এফ আর-এর বিধান মেনে রাজ্য সরকার তার উৎপাদনী সম্পদ কিনে নিয়েছেন।

৫। বি আই এফ আর জড়িত নয় এরকম ক্ষেত্রেও কিছু রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের প্রশ্ন আছে। সেই সব ক্ষেত্রেও এই রাজ্য সরকার বিভিন্ন জায়গায় চেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই শ্রেণীতে পড়ে মোহিনী মিল, বেঙ্গল পটারিজ, বেঙ্গল ল্যাম্পস, জয় ইঞ্জিনিয়ারিং ইত্যাদি। এই চেষ্টার মধ্যে আছে সংস্থা-বিশেষকে দাঁড় করানোর জন্য কেন্দ্রীয় সরকারকে রাজি করানো, কোনও একজন শিল্পোদ্যোগীকে একই কাজে উদ্বুদ্ধ করা এবং ব্যাঙ্ক ও আর্থিক সংস্থার উদ্যোগে প্রস্তুত পুনরুজ্জীবন প্রস্তাবে অংশগ্রহণ করা। সুলেখা ওয়ার্কস লিমিটেড, ইন্ডিয়া-জাপান স্টিল কোম্পানি লিমিটেড, ক্যালকাটা ফ্যান, দাস রিপ্রোগ্রাফিক্স এবং সেন অ্যান্ড পন্ডিত-এ এ ধরনের প্রচেষ্টা চলছে।

৬। যাই হোক, এ ধরনের প্রয়াস থেকে কোনও বড় আকারের পরিবর্তন স্বয়ংক্রিয়ভাবে ঘটতে পারে না। প্রচলিত সামাজিক-রাজনৈতিক-অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে নিহিত আছে রুগ্নতার মৌল কারণগুলি। অবস্থা অপরিবর্তিত থাকলে এই সমস্ত প্রয়াসের সুফল সীমিতই থেকে যাবে, যদি না কেন্দ্রীয় সরকার স্তরে সামগ্রিক নীতি-নির্দেশের যথোপযুক্ত পরিবর্তন হয়।

৭। এই বিষয়ে রাজ্য সরকারের ভূমিকার সবরকম সীমাবদ্ধতা এবং সম্পদের সবিশেষ অপ্রতুলতা সত্ত্বেও সরকার বিষয়টির ওপর ক্রমবর্ধমান দৃষ্টি দিয়ে যাচ্ছেন। ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন এবং নিয়ন্ত্রণ) আইনে অধিগৃহীত ১৩টি প্রতিষ্ঠানসহ মোট ১৮টি কোম্পানি পরিচালিত হচ্ছে শিল্প পুনর্গঠন দপ্তরের মাধ্যমে। উপরোক্ত ১৩টি প্রতিষ্ঠানের মধ্যে ১০টিতে জাতীয়করণের পর নতুন সরকারি কোম্পানি গঠন করা হয়েছে। এগুলি হল ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং, ইস্টার্ন ডিস্টিলারিজ, নিসকো, শ্রীসরস্বতী প্রেস, কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস, অ্যাঞ্জেল ইন্ডিয়া, ডঃ পল লোমান, ইন্ডিয়ান হেলথ্‌ ইনস্টিটিউট, গ্লুকোনেট এবং অলোক উদ্যোগ বনস্পতি অ্যান্ড প্লাইউড লিমিটেড। বাকি ৩টি থেকে গেছে জাতীয়করণ ছাড়াই। রাজ্য সরকার এই তিনটি সংস্থাকে উৎপাদনের বৈচিত্র্যের সাহায্যে বাণিজ্য-সফল করে তোলার কথা ভাবছেন। ১৮টি বাকি, ৫টির মধ্যে ৪টি রাজ্য সরকার কিনে নিয়ে নতুন সরকারি কোম্পানি গঠন করেন। এরা হল শালিমার ওয়ার্কস, নিও পাইপ্‌স অ্যান্ড টিউবস্‌, ইন্ডিয়া পেপার পাল্প এবং কার্টার পুলার। প্রসঙ্গক্রমে বলা দরকার কার্টার পুলার ছিল শিল্প (উন্নয়ন এবং নিয়ন্ত্রণ) আইনে অধিগৃহীত একটি সংস্থা যার পরিচালনা বর্তায় ভারত সরকারের ওপর। পরবর্তীকালে ভারত সরকার সংস্থাটির অধিগ্রহণ বাতিল করেন। বাকিটি হচ্ছে একটি পাট বয়নশিল্প সংস্থা, যার পরিচালনা মহামান্য কলকাতা হাইকোর্টের অনুমতিক্রমে রয়েছে রাজ্য সরকারের হাতে। এই সমস্ত শিল্প প্রতিষ্ঠানে নিযুক্ত মোট কর্মীর সংখ্যা প্রায় ১৩,০০০। ১৯৭২ সালের ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিংস (স্পেশ্যাল প্রভিশনস্‌) অ্যাক্ট অনুযায়ী আরও ৫২টি সংস্থাকে রিলিফ আন্ডারটেকিং ঘোষণার মাধ্যমে রাজ্য সরকার তাদের পুনর্গঠনে অংশগ্রহণ করেছেন। এই সংস্থাগুলিতে প্রায় ৫২,০০০ শ্রমিক কর্মরত রয়েছেন।

৮। পরিকল্পনা খাতে রাজ্য সরকার এই সব সংস্থাকে ঋণ দিচ্ছেন যার সাহায্যে তারা ধীরে ধীরে ক্ষয় পাওয়া তথা নষ্ট হয়ে যাওয়া যন্ত্রপাতি নতুন করে সাজিয়ে নিতে পারে। উদ্দেশ্য, একটি নির্দিষ্ট সময়ের মধ্যে যন্ত্রপাতির উৎপাদিকা শক্তি যথাসম্ভব বাড়ানো। এছাড়া যে সমস্ত কোম্পানির ইতিমধ্যে জাতীয়করণ হয়ে গেছে অথবা নতুন সরকারি কোম্পানি গঠন করা হয়েছে তাদের ক্ষেত্রে নিয়মিত মূলধনী সাহায্যের প্রয়োজন হবে। যে সব কোম্পানির জাতীয়করণ হয়েছে, তাদের সম্পদ অধিগ্রহণ করার বিনিময়ে পরিকল্পনা খাত থেকে ক্ষতিপূরণের ব্যবস্থাও করতে হবে। দূষণ প্রতিরোধের জন্যও কিছু ব্যয়ভার গ্রহণের প্রয়োজন। এ সমস্ত কারণেই ১৯৮৯-৯০ সালের ৮ কোটি টাকার তুলনায় ১৯৯০-৯১ সালে পরিকল্পনা খাতে ব্যয়-বরাদ্দ অনেকাংশে বাড়াতে হচ্ছে। একই সাথে কোম্পানিগুলিকে পর্যাপ্ত পরিমাণে পরিকল্পনা বহির্ভূত সাহায্য দিতে হবে, মুখ্যত কার্যকর মূলধন হিসাবে, যাতে তারা উৎপাদন অব্যাহত রাখতে পারে। রাজ্য সরকারের শিল্প পুনর্গঠন দপ্তর ১৯৮৯-৯০ সালে এই খাতে মোট ব্যয় করেছে ১৭.৫ কোটি টাকা (বিক্রয় কর বাবদ প্রদেয় ৫.১০ কোটি টাকা ঋণের বরাদ্দ বাদ দিয়ে)। ১৯৯০-৯১ সালের প্রস্তাবিত ব্যয় ১৮.৫ কোটি টাকা।

৯। শুধুমাত্র রুগ্নতার জন্যই এই সব শিল্প সংস্থা বেসরকারি সংস্থার সাথে একই সমস্যায় ভুগে থাকে। এদের চাই উন্নত প্রয়োগকৌশল, বর্তমান মূলধনী সম্পদের পরিমার্জন এবং নতুন মূলধনী সম্পদ এবং শ্রমিক, ব্যাঙ্ক, আর্থিক সংস্থা ইত্যাদির বকেয়া পাওনা মেটানোর ক্ষমতা। এর কোনওটাই সহজলভ্য নয়, ফলে এদের পুনরুজ্জীবিত করার সংগ্রাম চলছেই। এই সংস্থাগুলির কয়েকটি ইতিমধ্যেই দাঁড়িয়ে ওঠার মুখে। বাকিরা এখনও চেষ্টা চালিয়ে যাচ্ছে। আমাদের কৌশল হল সেই সব সংস্থাকে সর্বাধিক গুরুত্ব দেওয়া যারা চলতি ব্যয়ের ঘাটতি প্রায় মিটিয়ে ফেলছে। অদূর ভবিষ্যতে এরা যাতে স্বনির্ভর হতে পারে তার জন্য সব রকমের সহায়তা দেওয়া হবে। অপর এক শ্রেণীর কোম্পানি আছে যারা ঐ ঘাটতি সম্পূর্ণ দূর করতে পারে নি, কিন্তু ধীরে ধীরে ঘাটতির পরিমাণ কমিয়ে আনছে। এদের সুস্বাস্থ্য অর্জনের কাজ ত্বরান্বিত করার লক্ষ্যে বিস্তৃত অনুসন্ধান চলছে যাতে প্রত্যেকের জন্য সুনির্দিষ্ট প্রকল্প রূপায়িত করা যায়। এখানেও উদ্দেশ্য হল যথাসময়ে এদের বাণিজ্য-সফল করে তোলা। তৃতীয় আর একটি দল আছে রাজ্য সরকারের সযত্ন তদারকি সত্ত্বেও যাদের ঘাটতির পরিমাণ কয়েক বছরে বেড়েছে। তাই আমরা এই দলের প্রত্যেকটি সংস্থার জন্য বিস্তৃত অনুসন্ধান চালাচ্ছি যাতে এদের ব্যবসায়িক সাফল্যের পথে ফিরিয়ে আনা যায়। এইভাবে আমাদের আন্তরিক চেষ্টা হল প্রত্যেকটি সংস্থাকে নিজের পায়ে দাঁড় করানো। আমরা আশা করি যথাসময়ে এই প্রয়াসের সুফল পাওয়া যাবে।

১০। মহাশয়, এই কটি কথা বলে ১৯৯০-৯১ সালে বন্ধ এবং রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন এবং পুনর্গঠনের জন্য আমি যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছি তার অনুমোদন দিতে অনুরোধ করি।

## DEMAND No. 75

**Major Head : 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of

the Governor, I beg to move that a sum of Rs. 23,99,55,000 be granted for expenditure under Demand No.75, Major Head: "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.5,99,89,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 24]

DEMAND No. 76

**Major Head: 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries**

**Dr. Ashim Kumar Das Gupta:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,32,11,000 be granted for expenditure under Demand No.76, Major Head: "2853—Non-Ferrous Mining and Metallurigical Industries".

(This is inclusive of a total sum of Rs.33,03,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 24]

DEMAND No. 77

**Major Head: 3051—Ports and Ligthouses**

**Shri Shyamal Chakrabarty:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 99,83,000 be granted for expenditure under Demand No.77, Major Head: "3051—Ports and Lighthouses".

(This is inclusive of a total sum of Rs.24,96,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 12]

DEMAND No. 78

**Major Head: 3053—Civil Aviation**

**Shri Shyamal Chakrabatry:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,08,0000 be granted for expenditure under Demand No.78, Major Head: "3053—Civil Aviation",

(This is inclusive of a total sum of Rs.13,27,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 12]

## DEMAND No. 79

**Major Head : 3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges**

**Shri Matish Ray :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,40,53,000 be granted for expenditure under Demand No.79, Major Head : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges".

(This is inclusive of a total sum of Rs.35,13,13,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 25]

## DEMAND No. 80

**Major Head : 3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport**

**Shri Shyamal Chakrabarty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 84,26,92,000 be granted expenditure under Demand No.80, Major Head : "3055—Road Transport, 3056—Inland Water Tansport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital on Inland Water Transport and 7055—Loans for Road Transport".

(This is inclusive of a total sum of Rs.21,06,73,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No. 12]

## DEMAND No. 81

**Major Head : 7075—Loans for Other Transport Services**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,90,00,000 be granted for expenditure under Demand No.81, Major Head : "7075—Loans for Other Transport Services".

(This is inclusive of a total sum of Rs.7,47,50,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Buddhadeb Bhattacharjee is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। ১৯৮৯ সালে একটি দুর্ঘটনার জন্য মূল সেতু নির্মাণের অগ্রগতি ব্যাহত হয়। হাওড়ার দিকে একটি স্তম্ভ সংস্থাপনের কাজে নিযুক্ত একটি ক্রেন [Pylon Erection Crane (PEC)] এই দুর্ঘটনার জন্য ক্ষতিগ্রস্ত হয়। নিরাপত্তা সুনিশ্চিত করবার জন্য বিভিন্ন পরীক্ষা ও নিরীক্ষার পর ক্ষতিগ্রস্ত ক্রেনটির জায়গায় একটি নতুন ক্রেন (PEC) প্রতিস্থাপন করবার পর ১৯৯০ সালের ৮ই মার্চ তারিখ থেকে সেতু স্থাপনার কাজ পুনরায় শুরু হয়েছে। কলকাতার দিকের (PEC)-টির জন্য অনুরূপ নিরাপত্তা ব্যবস্থা সুনিশ্চিত করবার পর ২১-৭-৮৯ তারিখ থেকে ক্রেনটি চালু করা হয়েছে। কলকাতার দিকে এলিমেন্ট ১৬ অবধি এবং হাওড়ার দিকে এলিমেন্ট ১২ এবং ১৩ অবধি পাইলন স্থাপনার কাজ শেষ হয়েছে।

২। কলকাতা আসবার পথের ইমারতি কাজ এবং প্রয়োজনীয় রদবদলের কাজ প্রায় সম্পূর্ণ। ছোটখাট ত্রুটি-বিচ্যুতি দূর এবং নির্মাণক্ষেত্র পরিষ্কার রাখবার কাজের দিকে মনোযোগ দেওয়া হচ্ছে। হাওড়ার দিকে বেশির ভাগ ইমারতি কাজ সম্পূর্ণ হয়েছে। ছোটখাট মেরামত এবং শেষ পর্যায়ের কাজগুলি হাতে নেওয়া হয়েছে এবং শীঘ্রই শেষ হবে বলে আশা করা হচ্ছে। ক্ষতিগ্রস্ত ক্রেনটির জায়গায় নিরাপত্তা ব্যবস্থাসহ নতুন ক্রেনটি প্রতিস্থাপন করতে কিছু বিলম্ব হওয়ায় সেতু স্থাপনার সময়সীমার কিছু বিলম্ব হয়েছে। সেতু নির্মাণের কাজ এখন পুরোদমে এগিয়ে চলেছে এবং আশা করা যাচ্ছে ১৯৯১ সালের আগস্ট মাসের মধ্যে সেতু নির্মাণের কাজ সম্পূর্ণ হবে।

৩। প্রকল্পটির মূল প্রাক্কলন খরচ ধরা হয়েছিল ১৫০ কোটি টাকা যেটা পরবর্তীকালে ২৫০ কোটি টাকায় সংশোধিত হয়েছিল। এই অতিরিক্ত খরচ কেন্দ্রীয় এবং রাজ্য সরকার ৮০ঃ২০ অনুপাতে বহন করবে। বিভিন্ন মালমশলার মূল্য বৃদ্ধির জন্য এবং বিভিন্ন লক্ষ্যে পৌঁছোবার সময়সীমা রক্ষা করতে অসমর্থ হওয়ার দরুন আরও কিছু অতিরিক্ত খরচ হবে। ভারত সরকারের Bureau of Industrial Costs and Prices (BICP)-কে এই প্রকল্পের সুপার স্ট্রাকচারের খরচের ব্যাপারটা পরীক্ষা করে দেখতে অনুরোধ করা হয়েছিল। তাদের কাছ থেকে ইতিমধ্যেই প্রতিবেদন পাওয়া গিয়েছে এবং প্রকল্পটি রূপায়ণের মোট খরচ ৩৪০ কোটি টাকা হবে বলে অনুমান করা হচ্ছে। এই অতিরিক্ত ৯০ কোটি টাকার ব্যয়ভার ভারত সরকারকে ইতিমধ্যেই ৮০ঃ২০ অনুপাতে বহন করবার অনুরোধ জানানো হয়েছে।

৪। ১৩-২-৯০ অবধি এই প্রকল্পে আনুমানিক ১৮৯,৮৯,৩৯,০০০ টাকা খরচ করা হয়েছে। ১৯৯০-৯১ সনে ২৭,৪০,০০,০০০ টাকা খরচ করবার প্রস্তাব হয়েছে এবং এই খরচ ভারত সরকার ও রাজ্য সরকার ৮০ঃ২০ অনুপাতে বহন করবে। ভারত সরকারের অংশ ঋণ সাহায্য হিসেবে পাওয়া যাবে এবং রাজ্য সরকারের অংশ যোজনা বাজেট থেকে পাওয়া যাবে। এ ছাড়া পুনর্বাসন খরচ নিযুক্তক স্থান বাবদ ব্যয় (Agency Charge) এবং সাংগঠিক ব্যয় বাবদ ২৭.৯০ কোটি টাকা রাজ্য সরকারের যোজনা বাজেট থেকে খরচ করা হবে।

৫। রাজ্য সরকারের বিভিন্ন সংস্থা এই প্রকল্পের কাজে নিযুক্ত আছে। জাহাজ এবং পরিবহন মন্ত্রকের সচিবের সভাপতিত্বে, ভারত সরকারের বিভিন্ন মন্ত্রকের সচিব, মুখ্য সচিব

এবং রাজ্য সরকারের সম্বন্ধীয় বিভিন্ন আধিকারিকের সমন্বয়ে গঠিত উচ্চ ক্ষমতাসম্প কমিটি কাজের অগ্রগতি নিয়মিত পর্যালোচনা করে থাকেন। সেতু নির্মাণ শেষ হলে কলকাত এবং হাওড়ার দিক থেকে বর্ধিত যানবাহন চলাচলের পরিপ্রেক্ষিতে যে অবস্থার উদ্ভব হ( পারে, সেই অবস্থার মোকাবিলা করবার জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৬। এই কটি কথা বলে সদনের কাছে আমার এই দাবি মঞ্জুর করবার জন্য আবেদ রাখছি।

## DEMAND No. 82

**Major Head : 3425—Other Scientific Research**

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation c the Governor, I beg to move that a sum of Rs. 3,33,000 be granted fc expenditure under Demand No.82, Major Head : "3425—Other Scientifi Research".

(This is inclusive of a total sum of Rs.83,000 already voted o account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ambarish Mukhopadhyay is taken a read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। উন্নয়ন প্রকল্পসমূহের অনুমোদন ও রূপায়ণের আগে পরিবেশের উপর সেগুলি প্রভাব নির্ধারণের জন্য পরিবেশ বিভাগ নির্দেশিকা জারি করেছেন। এই কারণে, এ-স প্রকল্পের সঙ্গে জড়িত পরিবেশসংক্রান্ত বিষয়গুলির প্রারম্ভিক মূল্যায়ন করা, পোষকতাকার বিভাগসমূহের সঙ্গে যোগাযোগ করা, প্রয়োজন মতো বিশেষজ্ঞের সহায়তা নেওয়া এব প্রভাব মূল্যায়নের কাজ সম্পূর্ণ করতে সাহায্য করার জন্য প্রয়োগকুশলী কর্মিমণ্ডল নি একটি প্রারম্ভসূচক কেন্দ্র গঠনের প্রয়োজনীয়তা অনুভূত হচ্ছে। রাজ্যের পরিবেশ বিভাগে আরও কর্মক্ষম করার জন্য ভারত সরকারের পরিবেশ বিভাগ রাজ্য সরকারের কাছে প্রস্তা চেয়ে পাঠিয়েছেন। তদনুসারে পরিবেশ বিভাগ প্রয়োগকুশলী কর্মিবর্গ ও সহায়ক কর্মিব নিয়ে সচিবালয় পর্যায়ে একটি পরিবেশ প্রভাব নির্ধারণ 'সেল' গঠনের কর্মপ্রকল্প পাঠিয়েছে ভারত সরকার এই বিভাগে প্রায়োগিক সেল গঠনের উদ্দেশ্যে ১৯৯০ সালের ৩১ মার্চ পর্য কালপর্বে ব্যয়নির্বাহের জন্য ৭,৪২,৪০০ টাকা দিতে সম্মত হয়েছেন।

২। প্রায়োগিক সেলটি কেন্দ্র-রাজ্য সহযোগিতামূলক কর্মসূচির অধীনে গঠিত হয়েছিল ঐ প্রায়োগিক সেলটিকে আরও শক্তিশালী করার উদ্দেশ্যে পরবর্তীকালে ভারত সরকারে বন ও পরিবেশ মন্ত্রক পূর্বোক্ত ৭,৪২,৪০০ টাকা সমেত মোট ১১,২৩,০০০ টাকা মঞ্জু করেছেন। উপরোক্ত প্রস্তাবটি এই সরকারের বিবেচনাধীন রয়েছে।

৩। এই যে সেলটি ইতিমধ্যে গঠিত হয়ে গিয়েছে, তার জন্য ১৯৯০-৯১ সালে বাজেটে ২,০৭,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে। এই খাতে অতিরিক্ত মহার্ঘভাতা বাবদ আরও ৯৩,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

৪। বিভিন্ন ধরনের বৈজ্ঞানিক গবেষণা ও পর্যবেক্ষণে নিরত বেসরকারি প্রতিষ্ঠান ও

সংস্থা সমূহকে অর্থ অনুদানের জন্য ১৯৯০-৯১ সালের বাজেটে এই খাতের অধীনে আরও ৩৩,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে। গবেষণার ব্যাপ্তি, বিশেষ করে ব্যবহারিক গবেষণার পরিধি দ্রুত বিস্তৃততর হচ্ছে। যে সমস্যাটি মহাসাগর পেরিয়ে ও সীমান্ত ছাড়িয়ে বিবর্তনের পথ ধরে ঐ প্রজন্মকে গ্রাস করেছে, আমাদের প্রয়াসের লক্ষ্য তার একটি কার্যকর সমাধান বের করা।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ৮২নং দাবির অধীনে মুখ্যখাত "৩৪২৫-অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ (ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে প্রাপ্ত টাকা সমেত) মোট ৩,৩৩,০০০ (তিন লক্ষ তেত্রিশ হাজার) টাকা ব্যয়-মঞ্জুরির প্রস্তাব পেশ করছি।

## DEMAND No. 83

### Major Head : 3451—Secretariat-Economic Services

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,95,62,000 be granted for expenditure under Demand No.83, Major Head : "3451—Secretariat-Economic Services".

(This is inclusive of a total sum of Rs.4,23,90,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Ashim Kumar Das Gupta is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

এই পরিমাণটুকু উপরোক্ত অভিযাচনের অংশবিশেষ। অভিযাচনের বাকি অংশের প্রস্তাব রাখবেন উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয়।

১। ১৯৮৮ সালের মার্চ মাসে প্রতিষ্ঠিত এই বিভাগের কাজের প্রধানত এলাকা হল ঃ—

(ক) রাজ্যের আর্থ-সামাজিক লক্ষ্য পূরণের উপযোগী বৈজ্ঞানিক গবেষণার সম্প্রসারণ ঘটানো,

(খ) বিজ্ঞান ও প্রযুক্তি সংক্রান্ত গবেষণা ও উন্নয়নের ক্ষেত্রে ভারসাম্যের অভাবজনিত বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা,

(গ) পরীক্ষাগার থেকে গ্রামাঞ্চল পর্যায়ে প্রযুক্তি সম্প্রসারণ,

(ঘ) বিজ্ঞান জনপ্রিয় করা,

(ঙ) এন্ট্রিপ্রিনিওরশিপ উন্নয়ন,

(চ) রিমোট সেন্সিং।

২। একত্রিশ জন সদস্যবিশিষ্ট "স্টেট কাউন্সিল অব সায়েন্স অ্যান্ড টেকনোলজি" এই বিভাগকে সাহায্য করছে। অধিকাংশ সদস্যই তাদের নিজ নিজ ক্ষেত্রে প্রতিষ্ঠিত বিজ্ঞানী অথবা প্রযুক্তিবিদ।

বিভাগের কাজ-কর্মের গুরুত্ব বুঝে, রাজ্য যোজনা পর্ষদের তিনজন সদস্যকে এই কাউন্সিলেরও সদস্য নির্বাচন করা হয়েছে। আমি এই কাউন্সিলের সভাপতি।

নিচের বিষয়গুলির জন্য মোট তেরোটি উপদেষ্টা গোষ্ঠী গঠন করা হয়েছে—

(ক) কৃষি ও কৃষিভিত্তিক প্রযুক্তি,

(খ) কেন্দ্র-রাজ্য সম্পর্ক,

(গ) ইলেকট্রনিক্স,

(ঘ) শক্তি,

(ঙ) শিল্পোদ্যোগ উন্নয়ন,

(চ) পরিবেশ ও ইকোলজি,

(ছ) শিল্প প্রযুক্তি,

(জ) খনিজ সম্পদ,

(ঝ) জনস্বাস্থ্য,

(ঞ) গ্রামীণ প্রযুক্তি,

(ট) বিজ্ঞান জনপ্রিয়করণ,

(ঠ) বিজ্ঞানশিক্ষা ও গবেষণা.

(ড) জলসম্পদের ব্যবস্থাপনা।

যশস্বী বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্‌গণ এইসব উপদেষ্টা গোষ্ঠীর সদস্য

৩। এই বিভাগের প্রধান লক্ষ্য হল সমাজের দুর্বল অংশের অনুভূত সমস্যা সন্ধান করা এবং বৈজ্ঞানিক উপকরণ দিয়ে সেগুলির সমাধান করা। এই বিভাগের সার্থকভাবে পরিকল্পিত অথচ সামাজিক গুরুত্বপূর্ণ কিছু প্রকল্প হল—

(ক) কামারপুকুর প্রতিষ্ঠিত মিনি পাটকলঃ এটা একটি সুসংহত প্রকল্প। উন্নত কৃষি পদ্ধতি থেকে শুরু করে, পাট-আসের গুণগত মান উন্নয়ন, ঐ আঁশের পাটের সূতা তৈরি ও তা থেকে মূল্যবান জিনিস যথা, পাটের থলি, কম্বল, কার্পেট, সোয়েটার, জ্যাকেট তৈরি এই প্রকল্পের অন্তর্ভুক্ত। ইতিমধ্যে প্রকল্প জন দুঃস্থ মহিলা কাজে নিযুক্ত হয়েছেন এবং আশা করা যায় অদূরভবিষ্যতে ৫০০ জনের কাজ মিলবে।

(খ) স্বল্পব্যয় আবাস নির্মাণঃ সমাজের খুবই গরিব শ্রেণীর মানুষের জন্য প্রতিটি ৫,০৫০ টাকা ব্যয়ে ২২৫ বর্গফুট ঘেরা আয়তন বিশিষ্ট আশিটি স্থায়ী স্বল্পব্যয় আবাস নির্মিত হয়েছে।

(গ) যেসব প্রকল্পগুলি চালু আছে তার মধ্যে, গ্রামীণ কুমোরদের জন্য ও জল-পাম্প মেশিনের উন্নত প্রযুক্তির ব্যবহার

(ঘ) গবেষণা ও উন্নয়নমূলক প্রকল্পের মধ্যে উল্লেখযোগ্য হল—(১) সাপের বিষের প্রতিষেধক, (২) কুষ্ঠব্যাধির জন্য কম খরচের ওষুধ, (৩) মশা নিয়ন্ত্রণের সাহায্যে ম্যালেরিয়া দমন।

(ঙ) নতুন প্রযুক্তির মাধ্যমে স্থানীয় সম্পদের ব্যবহার করে এই বিভাগ বেকারি সমস্যার সমাধানের জন্য একদল নতুন শিল্পোদ্যোগী মানুষ তৈরি করতে চান।

৪। পঞ্চায়েত, গ্রামীণ বিজ্ঞান সংস্থা, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে গ্রামীণ গরিব মানুষের সঙ্গে এই বিভাগ যোগাযোগ রেখে চলেছে। যাতে গ্রামীণ মানুষের অনুভূত সমস্যাগুলি সোজাসুজি জানতে পারি তারজন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে এই বিভাগের ছোট ছোট শাখা জিলা পরিষদ বা অনুরূপ প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হয়ে কাজ করবে।

৫। পশ্চিমবঙ্গের জন্য এই বিভাগকে রিমোট সেন্সিং কেন্দ্র প্রতিষ্ঠিত করার দায়িত্ব দেওয়া হয়েছে। একটি পরীক্ষাগারসহ এই কেন্দ্র প্রতিষ্ঠিত করার প্রচেষ্টা হচ্ছে এবং প্রয়োজনীয় যন্ত্রপাতি কেনা হচ্ছে। কেন্দ্রের জন্য বিজ্ঞানী নিয়োগের চেষ্টা হচ্ছে।

৬। ১৯৯০-৯১ সালে এইসব কাজ-কর্ম আরও প্রসারিত করা হবে। ১৯৯০-৯১ সালের জন্য এই অভিযাচনের ভাগ নিম্নরূপ —

| | | | |
|---|---|---|---|
| (ক) | গবেষণা ও উন্নয়নমূলক প্রোগ্রাম | ... | ৫০.০০ লক্ষ টাকা |
| (খ) | বিজ্ঞান জনপ্রিয় করার প্রোগ্রাম | ... | ৯.০০ লক্ষ টাকা |
| (গ) | শিল্পোদ্যোগ উন্নয়ন প্রোগ্রাম | ... | ১০.০০ লক্ষ টাকা |
| (ঘ) | রিমোট সেন্সিং কেন্দ্র স্থাপন | ... | ১৫.০০ লক্ষ টাকা |
| (ঙ) | পাইলট প্ল্যান্ট উন্নয়ন | ... | ৩৬.০০ লক্ষ টাকা |
| (চ) | ল্যাব টু ল্যান্ড প্রোগ্রাম | ... | ২২.০০ লক্ষ টাকা |
| (ছ) | টেকনোলজি মিশনকে সহায়তা | ... | ২.০০ লক্ষ টাকা |
| (জ) | টেকনোলজি ম্যানপাওয়ার পরিকল্পনা | ... | ৪.০০ লক্ষ টাকা |
| (ঝ) | প্রশাসন ও নির্দেশ | ... | ২০.০০ লক্ষ টাকা |
| | | | মোট ঃ ১৬৮.০০ লক্ষ টাকা |

৭। এই কথাগুলি বলে আমি সভাকে অনুরোধ করছি অভিযাচন নং ৮৩-এর মধ্যে এক কোটি আটষট্টি লক্ষ টাকা মঞ্জুর করা হোক।

## DEMAND No. 84

### Major Head : 3452—Tourism and 4552—Capital Outlay on Tourism

**Shri Subhas Chakraborti :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,98,29,000 be granted for expenditure under Demand No.84, Major Head : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism".

(This is inclusive of a total sum of Rs.99,57,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri Subhas Chakraborty is taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

৮৪নং দাবির অন্তর্ভুক্ত "৩৪৫২-পর্যটন" মুলখাতে মোট ৩,৮৮,২৯,০০০ (তিন কো অষ্টআশি লক্ষ উনত্রিশ হাজার) টাকার মধ্যে ১,৮৪,২৯,০০০ (এক কোটি চুরাশি লক্ষ উনত্রি হাজার) টাকা যোজনা-বহির্ভূত খাতে, ১,৩০,০০০ (এক কোটি ত্রিশ লক্ষ) টাকা রাজ্য যোজন পর্যটন উন্নয়ন প্রকল্প খাতে এবং ৭৪,০০,০০০ (চুয়াত্তর লক্ষ) টাকা নতুন কেন্দ্রীয় প্রক খাতে ব্যয় হবে। "৫৪৫২-পর্যটন মূলধন ব্যয়" মূলখাতে ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকা ব্য হবে রাজ্য সরকারের পরিচালনাধীন পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের ইকুইটি শেয়ার ক্যাপিটা বাবদ।

"৩৪৫২-পর্যটন" মূলখাতে ১,৩০,০০,০০০ (এক কোটি ত্রিশ লক্ষ) টাকার প্রস্তাবি ব্যয়-বরাদ্দ হবে ঃ

| | | | |
|---|---|---|---|
| (ক) | পর্যটন আবাসন | ৭৭.০০ | লক্ষ টাকা |
| (খ) | পর্যটন কেন্দ্র | ১৬.০০ | " " |
| (গ) | পর্যটন সংগঠন | ১.০০ | " " |
| (ঘ) | একটি পরিকল্পনা ও পরিকল্পনা নিয়ন্ত্রণ বিভাগ সংগঠন | ১.০০ | " " |
| (ঙ) | দার্জিলিং পার্বত্য এলাকায় পরিকল্পনা রূপায়ণের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে গ্র্যান্ট | ১০.০০ | " " |
| (চ) | পর্যটন পরিবহন (জলযানসহ) | ৫.০০ | " " |
| (ছ) | পর্যটন প্রচার | ১৫.০০ | " " |
| (জ) | শিক্ষাপ্রতিষ্ঠানগুলিকে গ্র্যান্ট, অ্যাডভেঞ্চার ট্যুরের সুবিধাদান ইত্যাদি | ১.৫০ | " " |
| (ঝ) | পরিকাঠামোগত সুবিধাদি সৃষ্টি, যথা—রাস্তা অথবা জেটি তৈরি ইত্যাদি | ৩.৫০ | " " |
| | মোট | ১৩০.০০ | লক্ষ টাকা |

এই সুযোগে আমি মাননীয় সদস্যদের সামনে আমাদের কার্যক্রমের বৈশিষ্ট্য এবং ভবিষ্য উন্নয়নের পরিকল্পনা পেশ করছি।

ভারত সরকারের অষ্টম পরিকল্পনায় পর্যটন গুরুত্বপূর্ণ স্থান অধিকার করবে। পর্যটন শিল্প একদিকে যেমন সর্বোচ্চ বৈদেশিক মুদ্রা অর্জনকারী, অন্যদিকে কর্মসংস্থানের সূত্রে অর্থনীতির বিভিন্ন শ্রেণীর লক্ষ লক্ষ মানুষ এই শিল্পের দ্বারা উপকৃত। ফলে, সমগ্র পরিকল্পনায় পর্যটনকে আর অপ্রধান ক্ষেত্র হিসাবে উপেক্ষা করা যাবে না। পর্যটনের ক্ষেত্রে যে নতুন জাতীয় পরিকল্পনা গৃহীত হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গ যাতে উপযুক্ত গুরুত্ব পায় সে বিষয়ে সচেষ্ট হতে হবে। তার জন্য অবিলম্বে প্রয়োজন পর্যটনক্ষেত্রে আরও সুবিধা-সৃষ্টি এবং পরিকাঠামোগত অসুবিধা দূর করা। তাই আমরা জোর দিয়েছি যে পর্যটন পরিষেবা পশ্চিমবঙ্গে আছে তারই উন্নতির প্রয়াসে এবং সেই সঙ্গে অবশ্যই ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে নতুন পর্যটনকেন্দ্র নির্মাণেও।

১৯৮৯-৯০ সালে পর্যটন বিভাগের কার্যক্রম আপনাদের সামনে পেশ করছি।

১৯৮৯-৯০ সালে বিভিন্ন পর্যটক আবাসের সম্প্রসারণের প্রকল্পগুলি হাতে নেওয়া হয়, যথা— ডায়মন্ড হারবার পর্যটন কেন্দ্র, মানবাজর পর্যটক আবাস, উদয়াচল পর্যটক হোস্টেল (সল্টলেক), বহরমপুর পর্যটক আবাস, গাদিয়াড়া পর্যটক আবাস ইত্যাদির সম্প্রসারণ। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় দিঘা এবং শান্তিনিকেতনে নতুন পর্যটক আবাসের কাজ চলছে। রাত্রিবাসের সুবিধাযুক্ত একটি নতুন জলযান 'চিত্ররেখা' চালু হয়েছে। পর্যটকদের ব্যবহারের জন্য শীঘ্রই জলযানটি পাওয়া যাবে। আরও দুটি জলযান নির্মিত হচ্ছে। সুন্দরবনে ভ্রমণ অথবা গঙ্গাবক্ষে বিহারের যে আয়োজন সরকার করে থাকেন তারই জন্য জলযানগুলি ব্যবহৃত হবে। বিভিন্ন যানবাহনের মুড়িগঙ্গা নদী পারাপারের জন্য কাকদ্বীপের কাছে হারউড পয়েন্ট এবং সাগরদ্বীপের কচুবেড়িয়ায় স্থায়ী আর সি জেটি নির্মাণের কাজও চলছে। এই জেটি নির্মিত হলে সাগরদ্বীপের সঙ্গে যোগাযোগ ব্যবস্থার প্রভূত উন্নতিসাধন হবে এবং পর্যটনক্ষেত্রে সাগরদ্বীপের গুরুত্ব বৃদ্ধি পাবে। ইছামতী নদীর তীরে পারমাদান পর্যটক আবাসটিও সম্প্রসারিত হচ্ছে। কেন্দ্রীয় পূর্ত বিভাগের সহযোগিতায় মুকুটমণিপুর, কাঁকরাঝোর ও গাদিয়াড়ায় পর্যটক আবাসনের বাড়তি সুবিধা এবং দুর্গাপুরে পথিপার্শ্বস্থ সুবিধা সৃষ্টির উদ্যোগ নেওয়া হয়েছে। সজনেখালি পর্যটক আবাসে কেন্দ্রীয় সরকারের প্রযুক্তি মিশনের সঙ্গে যৌথ উদ্যোগে স্থাপিত লবণাক্ত জলশোধনের প্ল্যান্টসহ একটি নতুন জল সরবরাহ প্রকল্পের কাজও চলছে।

পর্যটন উন্নয়ন এবং প্রচারের উদ্দেশ্যে এই দপ্তর অনেকগুলি উৎসবে অংশগ্রহণ করেছে এবং কিছু উৎসব সংগঠনও করেছে। ১৯৮৯ সালের ডিসেম্বর মাসে অলোকসজ্জিত মন্দিরনগরী বিষ্ণুপুরে পর্যটন দপ্তর, পূর্বাঞ্চলীয় সাংস্কৃতিক সংস্থা, ক্ষুদ্র ও কুটীরশিল্প দপ্তর এবং বাঁকুড়া জেলা প্রশাসনের সহায়তায় বিষ্ণুপুর উৎসবের আয়োজন করে। বিষ্ণুপুরে এই নিয়ে দ্বিতীয়বার অনুষ্ঠিত এই উৎসব বিষ্ণুপুরের প্রাচীন সাংস্কৃতিক ঐতিহ্য এবং কারুকৃতি সম্পর্কে পর্যটকদের মধ্যে বিশেষ আগ্রহের সঞ্চার করতে পেরেছে। ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে হরিয়ানার সূরযকুণ্ড হস্তশিল্প মেলায় পর্যটন দপ্তর অন্যতম অংশ গ্রহণ করেছিল। এই মেলায় এবারের মূল বিষয় ছিল বিষ্ণুপুরের পোড়ামাটির মন্দির-ভাস্কর্য এবং বাঁকুড়ার ঘোড়া। সল্টলেক স্টেডিয়ামে এ বছরে ফেব্রুয়ারির ২ থেকে ১৭ পর্যন্ত কলকাতার তিনশো বছর পূর্তি উপলক্ষ্যে যে উৎসব হয়েছিল তার আয়োজন করেছিল যুগ্মভাবে পর্যটন দপ্তর এবং ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তর। এই বিশাল এবং বর্ণাঢ্য উৎসবে অংশগ্রহন করেছিল বিভিন্ন রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থা, জাতীয় ক্ষেত্রে গুরুত্বপূর্ণ সংস্থা, রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের অধীন সংস্থা এবং একাধিক শিল্পসংস্থা।

নিক্কো শিল্পসংস্থা, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম এবং পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের যৌথ উদ্যোগে সল্ট লেকের ঝিলমিলে একটি 'থীম পার্ক' নির্মাণের প্রকল্পটির কাজ চলছে। এই শহরে অবসর বিনোদনের ব্যবস্থার অভাব দূর করবে এই 'থীম পার্ক'।

কলকাতায় পর্যটকদের ক্রমবর্ধমান চাহিদায় নতুন হোটেল তৈরির বিষয়টি বিবেচনা করে পর্যটন দপ্তর রিৎস কন্টিনেন্টাল হোটেলটি আবার খোলবার ব্যাপারে উদ্যোগ নিয়েছে। এ ব্যাপারে কাজ অনেকদূর এগিয়েছে। এক অনাবাসী ভারতীয়ের আর্থিক উদ্যোগে কলকাতায়

হুগলি নদী বক্ষে একটি ভাসমান হোটেলের পরিকল্পনাকে প্রয়োজনীয় সমর্থন দিচ্ছে পর্যটন বিভাগ। এই সমস্ত প্রকল্প রূপায়িত হলে নিশ্চয়ই পশ্চিমবঙ্গে পর্যটনের প্রভূত উন্নতি ঘটবে।

পর্যটন দপ্তর পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে ভ্রমণের আয়োজন করে। ১৯৮৯-৯০ সালে এই দপ্তর আয়োজিত ৬৭৭টি অনুরূপ ভ্রমণে অংশগ্রহণকারী মোট পর্যটকের সংখ্যা ছিল ২০,৮৭০ জন।

১৯৯০-৯১ সালে পর্যটন দপ্তরের উল্লেখযোগ্য পরিকল্পনাগুলি আপনাদের সামনে পেশ করছি।

১৯৯০-৯১ সালে পর্যটন দপ্তর প্রধানত যে প্রকল্পগুলির কাজ চলছে সেগুলি শেষ করার দিকেই নজর দেবে। অবশ্য অষ্টম পরিকল্পনায় অন্তর্ভুক্ত হবে এমন কয়েকটি গুরুত্বপূর্ণ নতুন প্রকল্পের কাজেও হাত দেওয়া হবে।

এই রাজ্যে পর্যটন উন্নয়নের ক্ষেত্রে এবার অন্যতম প্রধান এলাকা হিসাবে চিহ্নিত হয়েছে সুন্দরবন। জলযান ছাড়াও সুন্দরবনে অন্যান্য পর্যটন সুবিধা সৃষ্টির পরিকল্পনা গৃহীত হয়েছে। দক্ষিণ ২৪ পরগনার কুলতলী থানার অধীন পিয়ালীতে একটি পর্যটন কেন্দ্র স্থাপনের পরিকল্পনাটি হাতে নেবার প্রস্তাব রয়েছে। সুন্দরবনের গভীরে লঞ্চে ভ্রমণের জন্য পিয়ালীকে প্রবেশদ্বার হিসাবে গড়ে তোলার পরিকল্পনা হয়েছে। এই প্রকল্পের মধ্যে রয়েছে কটেজ নির্মাণ, জলক্রীড়ার ব্যবস্থা পর্যটকদের জন্য হাউসবোট এবং সুন্দরবনে বিহারের জন্য লঞ্চ ইত্যাদি। দক্ষিণ ২৪-পরগনার অপর একটি দ্বীপ কৈখালিও পর্যটন উন্নয়নের সম্ভাবনা যথেষ্ট। কৈখালী দ্বীপে আবাসন ব্যবস্থাসহ একটি পর্যটন কেন্দ্র গড়ে তোলার উদ্দেশ্যে পর্যটন দপ্তর ৪.৫ একর জমি অধিগ্রহণ করেছে। এই পরিকল্পনাটিও ১৯৯০-৯১ সালে গ্রহণ করা হবে।

অন্যান্য নতুন পরিকল্পনাগুলি হলঃ (ক) আন্তর্জাতিক মানের একটি পর্যটন কেন্দ্র স্থাপিত হবে তিস্তা ব্যারেজে যেখান থেকে দার্জিলিং, সিকিম, ভূটানের বিভিন্ন জায়গায় এবং কাজিরাঙ্গা ও মানস অভয়ারণ্যে অথবা উত্তর-পূর্বাঞ্চলের হিমালয়ে ভ্রমণের সুবিধা হবে। (খ) বাগডোগরা বিমান বন্দরের কাছে স্থাপিত হবে একটি ট্রানজিট ক্যাম্প যাতে করে দার্জিলিং, সিকিম, ভূটান এবং অন্যান্য উত্তর-পূর্ব রাজ্যগুলিতে ভ্রমণেচ্ছু পর্যটক যারা বাগডোগরা বিমান বন্দর ব্যবহার করবেন তারা উপকৃত হন। (গ) উত্তর ২৪-পরগনার মথুরা বিলে হাউসবোট এবং জলক্রীড়ার সুবিধাসহ একটি ডে-সেন্টার নির্মাণ। (ঘ) পর্যটন দপ্তরের প্রশাসনিক তত্ত্বাবধানে বারানসীতে কুচবিহার রিলিজিয়াস ট্রাস্টের জমিতে একটি পর্যটন কেন্দ্র নির্মাণ।

দিঘার কাছে শঙ্করপুরে একটি নতুন সৈকত কেন্দ্র স্থাপনের প্রস্তাবও বিবেচিত হচ্ছে। শহরবাসীদের অবসর-বিনোদনের জন্য কলকাতার আশেপাশে সপ্তাহান্তিক ছুটি কাটানোর মতো কয়েকটি কেন্দ্র স্থাপনের প্রস্তাবও বিবেচনাধীন। ভারতীয় পর্যটন উন্নয়ন নিগমকে দায়িত্ব দেওয়া হয়েছে হুগলি নদীর উপরে নুরপুরে-ফলতা এলাকায় এই রকম একটি কেন্দ্র স্থাপনের বিষয়ে প্রোজেক্ট রিপোর্ট পেশ করার। উত্তরবঙ্গের কুচবিহারের পর্যটক সুবিধা সৃষ্টি, কৃষ্ণনগর এবং ফারাক্কায় কেন্দ্রীয় প্রকল্পের অধীনে পথিপার্শ্বস্থ সুবিধা সৃষ্টির প্রস্তাবগুলি বর্তমানে কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

পর্যটন কেন্দ্র হিসাবে দার্জিলিং-এর হৃতগৌরব পুনরুদ্ধারের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের সঙ্গে আলোচনাক্রমে অনেকগুলি পরিকল্পনা স্থির হয়েছে। এগুলি হল—দার্জিলিং-এ একটি ফুড ক্রাফটস্ ইনস্টিটিউট স্থাপন, মিরিক পর্যটন কেন্দ্রের সম্প্রসারণ, সন্দকফু, ফালুট, ঘুমভঞ্জং ইত্যাদি জায়গায় পথিপার্শ্বস্থ সুবিধা সৃষ্টি।

পর্যটন বিভাগ এবং পর্যটন উন্নয়ন নিগমের পরিচালনায় আছে মোট ৪৪টি পর্যটক আবাস। এগুলির শয্যাসংখ্যা প্রায় ১,৫০০। গত তিন বছরে এই আবাসগুলির উন্নয়ন এবং সম্প্রসারণ ছিল এই দপ্তরের অন্যতম প্রধান কাজ। ১৯৯০-৯১ সালেও মালদা, ব্যারাকপুর, বিষ্ণুপুর, দুর্গাপুর এবং মৈনাক পর্যটক আবাসগুলির সম্প্রসারণের পরিকল্পনা আছে এই বিভাগের।

**পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম লিমিটেড**

পর্যটন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীনে সম্পূর্ণভাবে রাজ্য সরকার পরিচালিত সংস্থা পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম ১৯৮৯-৯০ সালেও দার্জিলিং জেলায় সমূহ ক্ষতি স্বীকার করেছে কেননা ঐ জেলার অধিকাংশ আবাসেই পর্যটন আবাসনের ব্যবস্থা এখনও চালু করা যায় নি। ১৯৮৯-৯০ সালে সংস্থার অপারেশনাল লস দাঁড়িয়েছে প্রায় ৩১ লক্ষ টাকা এবং দার্জিলিং জেলায় স্বাভাবিক পর্যটন কর্মকান্ড প্রায় বন্ধ হয়ে যাবার দরুন লোকসান হয়েছে প্রায় ২০ লক্ষ টাকা। অপারেশনাল লস পূরণ করতে নিগম কিছু কিছু ব্যবস্থা নিচ্ছে। যেসব কেন্দ্রের আকর্ষণ যথেষ্ট অথচ পর্যটক আবাসে আবাসন ব্যবস্থা অপ্রতুল সেখানে পর্যটক আবাসের সম্প্রসারণ, জনপ্রিয় কেন্দ্রগুলিতে কেটারিং এবং রেস্তোরাঁর ব্যবস্থা করা এবং রাজ্যের মধ্যে এবং আন্তঃরাজ্য ভ্রমণের আয়োজন ইত্যাদি অন্যান্য ধরনের কাজের মাধ্যমে নিগম স্বয়ংনির্ভর হবার চেষ্টা করছে। এছাড়াও রাজ্য এবং কেন্দ্রের যোজনায় বিভিন্ন পর্যটন প্রকল্প রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে নিগমকে। এর ফলে নিগমের কিছুটা আর্থিক সহায়তা হবে।

**গ্রেট ইস্টার্ন হোটেল**

পর্যটন দপ্তরের অধীন গ্রেট ইস্টার্ন হোটেল অভ্যন্তরীণ এবং বিদেশি পর্যটকদের কাছে ক্রমশই জনপ্রিয় হয়ে উঠছে এবং রাজ্য ও কেন্দ্রীয় সরকার, সরকারি পরিচালনাধীন সংস্থা এবং প্রধান বাণিজ্যিক সংস্থাগুলির কাছে অত্যন্ত উপযোগী বলে প্রমাণিত হয়েছে। ১৯৭৮-৭৯ সাল থেকে হোটেলটি প্রতি বছর লাভ করছে। ১৯৮৮-৮৯ সালে ট্যাক্স-পূর্ব লাভের পরিমান ছিল ১ কোটি ৬ লক্ষ টাকা ঐ সময় লেনদেনের পরিমাণ ছিল মোট ৬ কোটি ৩ লক্ষ টাকা। ১৯৮৯-৯০ সালেও লেনদেনের পরিমাণ দাঁড়াবে আনুমানিক ৬ কোটি টাকার বেশি এবং ট্যাক্স-পূর্ব লাভের পরিমাণ হবে আনুমানিক ১ কোটি টাকা। হোটেলটিতে পর্যটক থাকার হার শতকরা ৭০ ভাগ। হোটেলটিকে পাঁচতালায় উন্নীত করার জন্য বড় রকমের রদবদল করার পরিকল্পনা রয়েছে। হোটেলটির সামগ্রিক উন্নতিসাধন এবং পর্যটকদের সন্তোষসাধনের জন্য গ্রেট ইস্টার্ন হোটেল অথরিটি কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন। সেগুলি হল :

(ক) হোটেলের সাংগঠনিক ব্যবস্থার বিষয়ে বিশদ পর্যালোচনার জন্য ন্যাশনাল প্রডাক্টিভিটি কাউন্সিলকে পরামর্শদাতা হিসাবে নিয়োগ ;

(খ) প্রধান প্রধান শূন্যপদগুলিতে আধিকারিক নিয়োগ এবং ন্যাশনাল প্রডাক্টিভিটি কাউন্সিল এবং ইনস্টিটিউট অফ হোটেল ম্যানেজমেন্ট, কেটারিং টেকনলজি অ্যান্ড অ্যাপ্লায়েড নিউট্রিশনের সহায়তায় বিভিন্ন শ্রেণীর কর্মীদের জন্য নিয়মিত চাকুরিকালীন প্রশিক্ষণের ব্যবস্থা।

পশ্চিমবঙ্গের পর্যটক-আকর্ষণ অসীম। এই রাজ্য সাংস্কৃতিক ঐতিহ্যেও সমৃদ্ধ। ফলে দেশি বা বিদেশি যে কোনও পর্যটকের কাছেই পশ্চিমবঙ্গ আকর্ষক। পর্যটনের মতো একটি পরিষেবা-কেন্দ্রিক শিল্পে বেসরকারি বিনিয়োগের সম্ভাবনা প্রচুর। দুর্ভাগ্যবশত এই বেসরকারি বিনিয়োগের অভাবে সমগ্র পূর্ব ভারতেই পর্যটন শিল্প ক্ষতিগ্রস্ত হয়েছে। পশ্চিমবঙ্গে পর্যটন উন্নয়নের জন্য বড় মাপে বেসরকারি উদ্যোগকে উৎসাহ দিতে হবে। রাজ্য সরকার পর্যটন উন্নয়নে রাজ্যে বেসরকারি উদ্যোগকে বিভিন্ন প্রকার সুবিধা দেওয়ার কথা বিবেচনা করছেন। দেশে এবং দেশের বাইরে এই রাজ্যের বিভিন্ন পর্যটক-আকর্ষণগুলির জন্য চাই উপযুক্ত প্রচার ব্যবস্থা। আগামী বছরে পর্যটন দপ্তর এই প্রয়াসে সর্বশক্তি প্রয়োগ করবে।

আশা করি, পর্যটন সহায়ক সকল শিল্পের সংশ্লিষ্ট সকলের সক্রিয় সহযোগিতায় ভবিষ্যতে পশ্চিমবঙ্গকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করে তুলতে পারব।

## DEMAND No. 85

**Major Head : 3454—Census, Surveys and Statistics**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,13,69,000 be granted for expenditure under Demand No.85, Major Head : "3454—Census, Surveys and Statistics".

(This is inclusive of a total sum of Rs.1,28,42,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Das Gupta is taken as read.)

Sir,

2. The current activities of the Bureau of Applied Economics and Statistics include annual estimation of State Domestic Product, Economic and functional classification of the State Budget, Construction of monthly Index of Industrial Production, preparation of annual indices of Agricultural Area, production and productivity, preparation of Monthly Wholesale Price Index of Calcutta and colloection of Retail price Quotation for construction of Index Number of Consumer prices in selected urban centres of State including all district headquartars.

2. The Bureau also undertakes collection and compilation of various official statistics and publishes periodicals containing statistics on important topics, such as State and District Level Statistical Handbooks, Key Statistics (for districts), Hand book on Government Undertakings

and Statistical Abstract. These are all annual publications. Preparation of the Satatistical Appendix to the Economic Review of the State for submission to the Legislative Assembly each year is also one of the activities of the Bureau. Besides, Bureau issues Monthly Statistical Digest.

3. The Bureau has been maintaining a Library. Besides, it supplies statistical information to different Government and non-Government agencies. It organises training of personnel connected with statistical work of Govt. offices at different levels.

4. The activities of the Bureau also include annual Census of State Govt. Employees and compilation of Municipal Statistics. It conducts socio-economic surveys including those in collaboration with the National Sample Survey Organisation, collects and compiles Industrial Statistics from Registered factories as are not covered by Annual Survey of Industries (A.S.I.) undertaken by Govt. of India.

5. The Bureau maintains Mechanical Tabulation Units for quick tabulation of data it collects.

6. The Bureau had two following Plan schemes during 1989-90.

i) Strengthening of Analytical Capabilities the object of which is to start specific statistical projects involving analysis and interpretation of available data ; and

ii) Installation of a micro-processor unit with data entry machines during 1989-90.

Scheme No. (ii) had already been implemented.

7. In 1990-91, there is a provision of Rs. 5.00 lakhs for Bureau of Applied Economics & Statistics for supply of 5 P.C. to five districts.

8. I request the House to approve of the demand placed by me.

[1-00 — 1-20 P.M.]

## DEMAND No. 86

**Major Head : 3456—Civil Supplies**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,87,37,000 be granted for expenditure under Demand No.86, Major Head : "3456—Civil Supplies".

(This is inclusive of a total sum of Rs46,85,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed

along with Demand No.54]

## DEMAND No. 87

**Major Head : 5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,36,25,000 be granted for expenditure under Demand No.87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs.34.06,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

## DEMAND No. 88

**Major Head : 3475—Other General Economic Services**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,64,33,000 be granted for expenditure under Demand No.88, Major Head : "3475—Other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs.66,09,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

## DEMAND No. 89

**Major Head : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)**

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs. 2,32,01,000 be granted for expenditure under Demand No.89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs.58,01,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ambarish Mukhopadhyay is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১.১। মানুষ ও পরিবেশের পারস্পরিক সম্পর্ক জটিল ও সমস্যাকুল হয়ে পড়েছে, যার ফলে সারা পৃথিবীজুড়ে আলোড়ন শুরু হয়েছে। কিন্তু এই আলোড়নই শেষ কথা নয়। এই সমস্যা সমাধানের জন্য প্রয়োজন প্রায় ১৮ হাজার মিলিয়ন ডলার। এর সমাধান নিহিত আছে শান্তির প্রয়োগের মধ্যে। প্রত্যক্ষ যুদ্ধ বা ঠাণ্ডা লড়াই যাই হোক না কেন তা এক ট্রিলিয়ন ডলার ব্যয়ের ধাক্কা, আর তার প্রায় এক-ষষ্ঠাংশ মাত্র ব্যয় করলে পরিবেশের অবনতি রোধ করা সম্ভব। রাষ্ট্রপুঞ্জের পরিবেশ কর্মসূচির অধীনে "গ্রীণ হাউস এফেক্ট", ওজোন বিবর অ্যাসিড বৃষ্টি, পরিবেশপ্রসূত জঞ্জাল তেজস্ক্রিয় আবর্জনা প্রভৃতি কয়েকটি ক্ষেত্রে সাম্প্রতিককালে সমন্বয়িতভাবে কাজ শুরু হয়েছে। পরিমাণগত এবং আইনগত পরামর্শের সীমাবদ্ধতার ফলে এই কর্মকাণ্ড ব্যাহত হচ্ছে।

১.২। তৃতীয় বিশ্বের রাষ্ট্রগুলির ক্ষেত্রে এই সমস্যা আরও ব্যাপক। জীবনানুকূল পরিবেশ এখানে বিপদাপন্ন। এমনকি প্রয়োজনীয় ক্যালোরি সমন্বিত খাদ্যও সর্বস্তরে পৌঁছানো সম্ভব হয় নি। প্রকৃতির সবচেয়ে মাহর্ঘ দান বিশুদ্ধ জল, বায়ু এবং উর্বর ভূমি আজ মনুষ্যসৃষ্ট দূষণে ভারাক্রান্ত। শিল্প বিপ্লব এক-চতুর্থাংশ মানুষকে সমৃদ্ধির দ্বারে পৌঁছে দিলেও অবশিষ্ট মানবসমাজকে ঠেলে দিয়েছে চরম দারিদ্র, বঞ্চণা ও হতাশার মধ্যে। এই তথাকথিত সমৃদ্ধির জন্য মূল্য দিতে হবে উত্তরসূরীদের। জীবনযাত্রার মান উন্নয়নের জন্য যে বিশ্বব্যাপী প্রয়াস শুরু হয়েছে তা ইতিমধ্যেই প্রকৃতি, রাজনীতি এবং বিজ্ঞানের গন্ডীর মধ্যে সীমাবদ্ধ হয়ে পড়েছে। দারিদ্র্য আমাদের অস্তিত্বকে গ্রাস করে চলেছে এবং এর কোনওরকম চটকদারি সমাধানের প্রচেষ্টা তাৎপর্যহীন হয়ে দাঁড়াবে বই নয়। শারীরিক ও মানসিকভাবে প্রতিবন্ধী, বেকার, এমনকি শ্রমজীবী মানুষকে পেছনে ফেলে আমরা অনেকদূর এগিয়ে এসেছি এবং তাও করেছি প্রকৃতির বিনিময়ে। আমাদের প্রাপ্তি যতটুকুই হোক না কেন, তা হয়েছে প্রকৃতিকে তার ক্ষমতার অধিক দোহন করে এবং ভবিষ্যৎ প্রজন্মের অংশে ভাগ বসিয়ে। বিশ্বাসভঙ্গ যাই ঘটুক না কেন তার জন্য আমরা যারা পরিকল্পনাকার এবং নির্বাহক তাদের সবাইকে এই ভয়াবহ কার্যের জন্য কাঠগড়াতে দাঁড়াতে হবে। প্রকৃতির নিজস্ব শোধন-প্রক্রিয়া শেষ পর্যায়ে এসে গেছে এবং আমরা প্রকৃতির প্রতিশোধ স্পৃহার মুখোমুখি এসে দাঁড়িয়েছি। সমস্ত বিশ্ব আজ উত্তপ্ত হয়ে উঠেছে। সাতের দশকের মধ্য ভাগ থেকে মহাসাগরগুলি দ্রুত তপ্ত হয়ে উঠেছে, ফলতঃ উৎপাদন ও উৎপাদনশীলতা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ১৯৮৮ সালে আমেরিকায় খরা দেখা দেয় এবং খাদ্যভান্ডার অপূর্ণ থেকে যায়। পুনঃপুন খাদ্য ও বন্যা, ঘূর্ণিবাত্যার তান্ডব, গ্রীষ্মকালীন ঝড়, রোদ্রদগ্ধ দিন ও হিমশীতল রাত্রি, ভূমিকম্প এবং হঠাৎ হঠাৎ আগ্নেয়গিরিগুলির অগ্ন্যুৎপাত এ সব ভবিষ্যতে কি ঘটতে চলেছে তারই সতর্কবাণী। উত্তর প্রশান্ত মহাসাগরীয় অঞ্চলে তাপমাত্রার পরিবর্তন কর্কটক্রান্তি রেখা সংলগ্ন আটলান্টিক মহাসাগরীয় অঞ্চলে অস্বাভাবিক উচ্চ তাপমাত্রা ; ভয়ঙ্কর ঝড়, ক্যারিবীয় অঞ্চলে ঘূর্ণিঝঞ্ঝার দাপাদাপি হিমবাহের দ্রুত গলন, সুন্দরবন অঞ্চলে ঝড়ের প্রবল বেগ এ সবই ভবিষ্যতে কি হতে পারে তারই পূর্বাভাস। আজ থেকে চার দশক পরে ২০৩০ সাল নাগাদ আগামী প্রজন্ম যারা ভবিষ্যতের ভোটার তাদের কাছে এই গ্রহের অস্তিত্ব থাকবে কিম্বা শুক্রগ্রহের পথ অনুসরণ করবে সেই প্রশ্ন দেখা দেবে।

১.৩। প্রশ্ন হচ্ছে কোন বিষয়টি অগ্রাধিকার পাওয়া উচিত তাই নিয়ে, আমরা এতদিন জেনেছি যে, চন্দ্র সূর্য এবং নক্ষত্রমণ্ডলী অবিচ্ছেদ্য। ভৌগোলিকই হোক বা মনুষ্য সৃষ্ট হোক প্রকৃতির বেলায় কোনও সীমারেখা টানা যায় না এবং একটি ফুলকে নাড়া দিলে তা গিয়ে বাজে নক্ষত্রের বুকে। আর এটা সুস্পষ্ট হয়ে গেছে যে গ্রুপ অফ মেডেন উন্নত তারা ওজোন বিবর, অ্যাসিড বৃষ্টি, তেজস্ক্রিয় বর্জ্য ইত্যাদি কিছু কিছু কারণে আতঙ্কিত। প্রকৃতির এই দূষণ ও অবনতি পর্বতশীর্ষ থেকে মহাসাগর, হিমালয়ের ভঙ্গুর পরিবেশ থেকে মোহানা এবং সামুদ্রিক পরিবেশ পর্যন্ত বিস্তৃত অঞ্চল জুড়ে পরিবেশ ব্যবস্থা তথা পারস্পরিক (সিমবায়োটিকা) সম্পর্ককে বিঘ্নিত করছে। কোনও বস্তুর সত্তা স্বাধীন ও অনন্যনির্ভর এই দৃষ্টিভঙ্গি থেকেই এই চিন্তা গড়ে উঠেছে। তা সত্ত্বেও কাউকে না কাউকে তো অগ্রাধিকার দিতেই হবে। সম্প্রতি আমরা শ্যামশোভন গৃহরচনার ফল দেখতে পাচ্ছি। দেখতে পাচ্ছি সর্বনাশের আভাস। দেখতে পাচ্ছি জলবায়ু ও বর্ষার মরশুমের প্রতিকূল প্রভাব, উৎপাদন ও উৎপাদনশীলতার হ্রাস প্রাপ্তি। তৃতীয় বিশ্বের বহু দেশ ও সেই সঙ্গে ভারতেরও বহু মানুষ খুবই চিন্তিত। পৃথিবীর কাছাকাছি যে বিকীরণ ঘটে তা প্রতিহত করতে কেবল যে কার্বন ডায়োক্সাইড বা মিথেন গুরুত্বপূর্ণ তাই নয়। এক্ষেত্রে ওজোন-বিবরেরও ভূমিকা রয়েছে। শীতল বা রেফ্রিজারেশনের জন্য যে সি এফ সি প্রয়োজন সেই হচ্ছে এর কুকর্মের প্রধান নায়ক। তাই আমেরিকাতে একটি কথা অত্যন্ত জনপ্রিয় হয়েছে। তা হল, জীবনযাত্রার মান উন্নত করতে হলে সিঁড়ি বেয়ে দ্রুত, আরও দ্রুত ছুটতে হবে। তাই এর মর্মার্থ অত্যন্ত স্পষ্ট। সহজ উত্তরটি হল ঃ "শক্তি বাঁচাও, আরও বৃক্ষরোপন কর"।

১.৪। মহাশয়, ভারত এখন প্রত্যুষের মুখ দেখেছে, যদিও তা কুয়াশামলিন। কিন্তু আকাশকে ঢেকে রাখে ধোঁয়াশা। মুনাফা, বিপণন, অর্থনীতি ও শ্রমজীবী, কৃষিজীবী সমাজ, গ্রামের দরিদ্রসমাজকে শোষণ করা—শাসকসম্প্রদায় মূলত সেদিকে লক্ষ্য রেখেই কাজ করে এসেছে। আর সেই কারণে তাদের স্বার্থসিদ্ধির উদ্দেশ্যে তারা প্রকৃতিকে শোষণ ও লুণ্ঠন করেছে। আর এই উপনিবেশ ও নয়া উপনিবেশবাদের কুফলে আমাদের জর্জরিত হতে হয়েছে। বাতাস দূষিত। জলে প্রচুর পরিমাণে জীবাণু ও বিষাক্ত পদার্থ। বিপজ্জনক কীটনাশক ও জীবননাশক পদার্থে পৃথিবী পরিপূর্ণ হয়ে উঠেছে। আর তার ফলে সর্বাগ্রে বিপন্ন হয়ে পড়ছে জনস্বাস্থ্য প্রতিরোধযোগ্য বিভিন্ন ব্যধির প্রাদুর্ভাব, বিপুল সংখ্যায় জনপ্রবেশ, আমাদের বাসস্থানের অস্বাস্থ্যকর অবস্থা, ফুটপাথ ও বস্তিবাসীদের দুর্দশা আমাদের দেশের সমগ্র অর্থনীতিতে দুষ্ট ক্ষতের মতো। এই পরিস্থিতিতে নির্মল পরিবেশের কথা ভাবা স্বপ্নের মতোই অলীক। আসলে ঐ দুঃস্বপ্নই আমাদের শংকাকুল করে চলছে।

১.৫। আমরা যারা দূষণ নিয়ন্ত্রণ পর্ষদে এবং পরিবেশ বিভাগে রয়েছি তারা দূষণের এই জটিল বিষয়টি নিয়ে অত্যন্ত উদ্বিগ্ন। মাঝে আমরা নীরব দর্শক হয়ে অসহায়ভাবে নিচেষ্ট হয়ে পড়ি। কারণ সমস্যাটি এতই বিরাট যে অর্থনীতি, প্রযুক্তিবিদ্যা ও বিজ্ঞানের অগ্রগতি কোনও কিছু দিয়েই আমরা তার সমকক্ষ হয়ে উঠতে পারছি না। সময়ে ব্যবস্থা নিলে হয়তো সমূহক্ষতি প্রতিহত করা যেত। কিন্তু ব্যবস্থা যখন নিতে যাচ্ছি, তার আগেই সর্বনাশ যা হওয়ার তা আগেই ঘটে গেছে। বিভিন্ন শিল্পকে সংযত হতে হবে এবং সর্বশক্তি দিয়ে কঠোর নিয়ন্ত্রণমূলক ব্যবস্থার সাহায্য তাদের সংযত থাকতে বাধ্য করতে হবে। কিন্তু পরিত্যক্ত ও

বন্ধ কলকারখানা থেকে যে গ্যাস লিক করে বেরিয়ে আসে তাকে নিষ্ক্রিয় করার কোনও ব্যবস্থা বস্তুত নেই। ফলে যা ঘটে তা অতি ভয়াবহ। বহু মানুষের জীবনহানি ঘটে, শুধু বর্তমান প্রজন্ম নয়, আগামী প্রজন্মের বহু মানুষের পঙ্গু হওয়ার আশংকা গভীরভাবে থেকে যায়। প্রকৃতপক্ষে, এ যেন প্রজন্মকে বিলুপ্ত করে দেওয়ার ব্যবস্থার সূত্রপাত। দৃষ্টান্তস্বরূপ মোটর গাড়ির কথা বলা যেতে পারে। কেবল দূরবর্তী অঞ্চল নয় বড় বড় শহরে রাস্তায় আরও বেশি সংখ্যায় মোটর গাড়ি চালানোর প্রয়োজন রয়েছে। কিন্তু কার্বনজাত বিভিন্নবস্তু এবং অন্যান্য যেসব বিপজ্জনক গ্যাস উদগীর্ণ হয় সেগুলি ও সীসা বাতাসকে ক্ষতিকর পদার্থে কলুষিত করে। আর মোটরগাড়ি যত দ্রুত ছোটে তার চেয়ে অনেক দ্রুত বেগে সেগুলি জনস্বাস্থ্যের ওপর হানিকর প্রভাব বিস্তার করে। তবু আমাদের সেগুলি মেনে নিতে হয়। এই উদগীর্ণ বিভিন্ন গ্যাস নিয়ন্ত্রণ করার ব্যাপরে আমরা ব্যবস্থা নিতে পারি। কিন্তু সীসা হচ্ছে সবচেয়ে বিপজ্জনক রাসায়নিক পদার্থ আর পেট্রোল থেকে তাকে কিছুতেই আলাদা করা যায় না। সার, কীটনাশক ও পোকামাকড়নাশক প্রভৃতি পদার্থের অপব্যবহারে এসব বেড়ে যেতে পারে। এইসব বিপজ্জনক রাসায়নিক পদার্থ গোড়ার দিকে উৎপাদন কিছুটা বাড়াতে পারে। কিন্তু ক্রমহ্রাসমান লাভের নিয়ম প্রাণিকূল, অমেরুদন্ডী প্রাণী, জীবাণু প্রভৃতির ক্ষতি হচ্ছে এবং মাটির নিচে রাসায়নিক পদার্থ চোয়ানোর ফলে মাটির অম্লভাগ ও লবণাক্ততা নষ্ট হয়ে যাচ্ছে। সেসব ছাড়াও এ আঘাতে আরও অনেক কিছুরই অনেক বেশি ক্ষতি হয়ে যেতে পারে।

১.৬। তবুও আমরা অত্যন্ত দ্রুতগতিতে এগিয়ে যাচ্ছি। জ্যামিতিক অনুপাতে বিপুল হারে লোকসংখ্যা বৃদ্ধির ফলে আজ, কাল বা পরশু এই পৃথিবীকে আমরা একটি অতিক্ষুদ্র বসতিতে পরিণত হতে দেখতে পারি। প্রকৃতি, বনাঞ্চল এবং জলাশয়গুলির ওপর জৈব চাপের কুফল ইতিমধ্যেই দেখা দিতে শুরু করেছে। কমে যাচ্ছে শ্যামলিমা, হারিয়ে যাচ্ছে বনভূমি, যে হারে পলি জমছে তার চেয়েও দ্রুতগতিতে পলি বাহিত হচ্ছে। আর প্রতি বছরেই যখন আমরা দেখি যে নাইট্রোজেন, নিউট্রিয়েন্ট এবং মাইক্রোনিউট্রিয়েন্ট সমেত প্রায় ২০০০ মিলিয়ন মেঃ টন পদার্থ গঙ্গানদী গ্রহণ করছে ও এইভাবে জলের পূর্ণ ব্যবহার ব্যবস্থা বিঘ্ন সৃষ্টি করছে এবং বৃষ্টির জল পাঁচগুণ দ্রুতবেগে বয়ে যাওয়ার দরুন আমাদের মাটির নিচে পুনঃসংস্কার ব্যবস্থায় ২/৫ ভাগ জল কমে যাচ্ছে, তখন আমরা আতঙ্কিত না হয়ে পারি না। তথাপি বর্তমান বনাঞ্চল, শস্যক্ষেত্র এবং সামাজিক বনসৃজনকে সঞ্জীবিত ও পুনরুজ্জীবিত করতে আমাদের এই ক্ষুদ্র প্রয়াস শক্তি, পশুখাদ্য, কৃষির যন্ত্রপাতি, গৃহ-নির্মাণ উপকরণাদি এবং তার চেয়েও বড় কথা শিল্পসমূহের কাঁচামাল সরবরাহ করার ক্ষেত্রে সমতা রক্ষা করবে। এত সব করা সত্ত্বেও ফল নেতিবাচক বললেও কম বলা হয়।

১.৭। শক্তির অদূষক উৎসগুলি সম্পর্কে আমরা প্রায়ই নানা কথা বলি। কিন্তু তাতে হতাশাব্যঞ্জক চিত্রটির কোনও পরিবর্তন হয় না। আমাদের রাজ্যে যদিও আমরা বঞ্চিত, তবুও বনাঞ্চল থেকেই, এলাকাগত বা সামাজিক যাই হোক না কেন, ৬৫ শতাংশ শক্তির চাহিদা পূরণ করতে হবে। ২০০০ সালের জন্য যে হিসাব করা হয়েছে তাতে প্রায় ৬৪ মিলিয়ন মেট্রিক টন কাঠের প্রয়োজন হবে। তাপন ও "গ্রীন হাউস এফেক্ট" এর জন্য যে কার্বন-ডাই-অক্সাইড ও অন্যান্য গ্যাসসমূহ কার্যকর সেগুলির সালোকসংশ্লেষ এবং শোষণক্রিয়াকে এগুলি

মারত্মকভাবে ব্যাহত, করে।

১.৮। গবাদি পশু সংখ্যার দিক দিয়ে অলাভজনক এবং এটি অপরিহার্য এক অশুভ। এদের খাওয়াবার দায়িত্ব আমরা কখনই এড়াতে পারি না। মানুষের বেঁচে থাকার ক্ষেত্রে নিরক্ষরতাকে দূষণেরই সমগোত্র ধরা যায়। আর যখন আমরা দেখি যে সামগ্রিক জনসমষ্টির অন্ততঃ ৬৪ শতাংশ মানুষ অক্ষর পরিচয়ের প্রাথমিক জ্ঞানলাভে বঞ্চিত, তখন আমাদের এই কথাই মনে হয় যে স্বাধীনতার পরবর্তী চল্লিশ বছর একেবারে বৃথাই চলে গেছে আর তাদের চেতনা আনার কোনও প্রচেষ্টা হলেও তা এই সব বাধায় বিপর্যস্ত।

১.৯। বিজ্ঞান ও প্রযুক্তির উন্নতির সাথে প্রাচীন ও দেশিয় প্রযুক্তি যা উৎপাদন রীতি, চিন্তাস্তরে এবং সাধারণ জনসমাজের চেতনার মূলস্তরে এখনও বর্তমান পাল্লা দিতে পারছে না। এ অবস্থায় একেবারে অসম্ভব না হলেও উন্নত প্রযুক্তির কাছাকাছি যাওয়া খুবই কঠিন। অগ্রসর ও অনগ্রসরের মধ্যে সংযোগ নেই। এরকম আর্থ-সামাজিক পরিবেশে দারিদ্র্য বা দূষণ এদের কোনওটিরই মোকাবিলা করা যায় না। আর তৃণমূলস্তরে আমরা চিৎকার করে গলা ভাঙ্গছি এবং আমাদের এই কাজে জনসাধারণকে সামিল করা এবং উদ্দীপ্ত করার জন্য স্লোগানের বন্যা বয়ে যাচ্ছে। সভ্যতা ও সংস্কৃতির ভিন্ন ভিন্ন শ্রেণীবিভাগ রয়েছে। তথাপি যে সব ব্যক্তি দুধের সরটুকু ভোগ করছিল তারাই এখন নীতি, দর্শন, সংস্কৃতি ও সভ্যতার অভাব নিয়ে বেশি চিৎকার করছে। এই প্রাচীরগুলি ভেঙ্গে দেওয়া যেতে পারে। আশ্বাস দিয়ে কিছু মিলতে পারে, কিন্তু যে কাজের পিছনে কোনও বিবেকের সায় নেই, যে ইচ্ছা কোনও দর্শন সমর্থিত নয় বা যাতে কোনও আত্মত্যাগ নেই তা সমগ্র জাতির কাছ থেকে এলেও যদি তা সংস্কৃতি রহিত হয় তবে সেই সভ্যতা যে কোথায় অবস্থান করছে তা আমরা জানি না। মহাশয়, যদি এই প্রকৃতিতে ভাগ না করা যায় তা হলে একথা কি যুক্তিপূর্ণ যে প্রকৃতির অবদানরূপে এর সবুজ বন, বহতা নদী, সুন্দর পক্ষিকুল, প্রজাপতি বা ব্যাকটেরিয়া প্রভৃতিকে সামাজিক মালিকানার অধীনে নিয়ে আসা যাবে আর তা আমাদের কেবলমাত্র বেঁচে থাকা এবং অতি সুন্দর এই পৃথিবীর প্রতি আমাদের ভালোবাসারই অপরিহার্য অঙ্গ হয়ে থাকবে? সমদর্শী ও স্বাভাবিক বিচারের জন্যই আমরা কাজ করছি। এর অভাব হলে ''গ্রীন হাউস এফেক্ট''-এর দরুন সমুদ্রের জলোচ্ছ্বাসে নিম্নভূমিস্থ বসতিগুলি যে দ্রুতগতিতে ডুবে যায় এবং সেখানকার অর্থনৈতিক কাজকর্ম নিশ্চল করে দেয়, তার চেয়েও দ্রুত আমাদের এই অস্তিত্ব সর্বগ্রাসী প্রতিকূলতার কবলে পড়বে। মানুষের ধারণা, এর পরিমাণস্বরূপ একুশ শতকের শেষাশেষি সমগ্র জনসমষ্টির এক-তৃতীয়াংশ ক্ষতিগ্রস্ত হবে। কিন্তু তার আগে আমরা বলি যে অগণিত সমষ্টির সর্বনিম্ন প্রয়োজনভিত্তিক জীবনরক্ষার এক পদ্ধতির আশ্বাস দিতে পারে এমন একটি সমদর্শী ও স্বাভাবিক বিচারের সঙ্গে সঙ্গতি রেখে হয় আমরা বাঁচব অথবা বিকল্পে আমরা ধংস হব। সকলের জন্য ন্যায়বিচার, এমন এক সমাজ যা ধনীদের শোষণ ও আগ্রাসন থেকে মুক্ত এমনটিই চিন্তা করেছিলেন সমাজবাদের প্রবক্তারা চেয়েছিলেন তা বাস্তবে পরিণত করতে। পরিবেশবিদ্যা ও পরিবেশ পদ্ধতি সমেত উৎপাদনের সূত্রগুলির সামাজিকীকরণ এবং প্রকৃত গণতন্ত্রের ভিত্তিতে প্রতিষ্ঠিত সমান ন্যায়বিচার, আমরা তারই পক্ষে সামিল হয়েছি।

১.১০। মহাশয়, মানসিক ও শারীরিকভাবে সুস্থজীবন গড়ে তোলার জন্য যে অধিকারগুলি

প্রয়োজন সেগুলির দাবিতেই আমরা সোচ্চার হয়েছিলাম এবং যে কর্মসূচির জন্য জনগণ আমাদের পক্ষে বিপুলভাবে রায় দিয়েছিলেন সেই কর্মসূচিকে সামনে রেখে আমরা আমাদের মিত্রদের সাথে কাঁধে কাঁধ মিলিয়ে মিলিতভাবে সংগ্রাম করেছি। সেই সঙ্গে সাংবিধানিক অধিকারগুলির জন্যও আমরা স্লোগান তুলেছিলাম। যদিও শাসকশ্রেণী এবং তাদের নেতৃত্ব সাংবিধানিক গণ্ডী বজায় রাখার পক্ষে ছিলেন। কখনও কখনও সংবিধানের বহিরঙ্গটি বজায় রেখেছিলেন। কিন্তু এর বিষয়বস্তু নিয়ে তারা নানা প্রকার বাধা সৃষ্টি করেছিলেন। কিন্তু তাদের ঐ ধরনের বাক-প্রসাধনে আমরা সন্তুষ্ট হতে পারি না। চল্লিশ বছর আগে যে সংবিধান আমরা নিজেদের হাতে গড়েছিলাম তাতে ভারতবর্ষের নাগরিকদের জন্য কিছু কিছু কর্তব্য নির্ধারিত রয়েছে। সেগুলি ভারতীয় সংবিধানের ৫১(ক) প্রকরণে উল্লিখিত রয়েছে। মহাশয়, আপনি জেনে খুশি হবেন যে ম্যানগ্রোভ-এর অপূর্ব বিস্তৃত অঞ্চলে প্রকৃতি যেখানে অবারিতভাবে তার ঐশ্বর্য্য উজাড় করে দিয়েছে, সেখানে বিগত বছরের ১লা ফেব্রুয়ারি আমরা সুন্দরবনের প্রকৃতি-সংরক্ষণ ও পরিবেশের সঞ্জীবনের জন্য যে প্রোটোকলের প্রস্তাব দিয়েছিলাম সেটি কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ কর্তৃক গৃহীত হয়েছিল এবং ১৯৯০ সালের ১লা ফেব্রুয়ারি খোদ নতুন দিল্লিতে আমরা এর প্রথম প্রতিষ্ঠাবার্ষিকী পালন করেছি। কেন্দ্রীয় পরিবেশ ও বনমন্ত্রী, কেন্দ্রীয় ও রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ-এর কর্মিবর্গ, প্রখ্যাত বিজ্ঞানী ও পরিবেশ-বিশারদ এরা সবাই প্রথম প্রতিষ্ঠাবার্ষিকীটি উদযাপন করেছিলেন এবং দিনটিকে "পরিবেশ সংরক্ষণ দিবস" আখ্যা দিয়েছিলেন। আমাদের সুপন্ডিত রাষ্ট্রপতি মিঃ আর ভেঙ্কটরামন একে আশীর্বাদ জানান এবং এ নিয়ে চিন্তাভাবনা সকলের কাছে ছড়িয়ে দেবার সুপরামর্শ দেন। মহাশয়, আমরা যে চিন্তাভাবনা করেছি তার দরুন বাহবা কুড়োতে বা তাকে বড় করে তুলে ধরতে যে এটার উল্লেখ করলাম তা নয়। কার্যত, আমরা যে সমস্যাটির একেবারে মূলে পৌছাতে পেরেছি আর আমাদের সীমাবদ্ধতার মধ্যেও যেভাবে করা উচিত ঠিক সেইভাবে অন্তত এটির মোকাবিলা করার ইচ্ছা যে আমরা যথার্থই পোষণ করি আমরা এটাই বোঝাতে চেয়েছি।

১.১১। মহাশয়, গণচেতনা যে ইতিমধ্যেই যেকোনও ধরনের দূষণের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করার জন্য একটি শক্তিশালী গোষ্ঠীতে পরিণত হতে শুরু করছে তা আমাদের সন্তুষ্টি বিধান করতে পারে। আমরা এই ব্যাপারে কিছু কিছু পরামর্শ পাচ্ছি এবং আমাদের চিন্তার ভান্ডার প্রায় পরিপূর্ণ হয়েছে। মাঝে মাঝে আমরা ভেবে পাই না আর কত ভালো ভাবে আমাদের সীমাবদ্ধতার কথা আমরা মানুষকে বোঝাতে পারি। একটু বিব্রত বোধ করলেও উৎসাহ জাগায় যখন দেখি আমরা যতটা লক্ষ্য হিসাবে ভেবেছিলাম মানুষের মধ্যে তার চেয়ে বেশি পরিমাণে চেতনার জাগরণ ঘটেছে। আমি প্রাথমিক স্তরে শিশু, ছাত্র ও যুবকদের প্ল্যাকার্ড নিয়ে রাস্তায় স্লোগান দিতে দেখেছি। তা দেখে মনে হয়েছে আমরা যা রক্ষা করতে পারি নি ওরা তা পারবে। সমগ্র প্রক্রিয়াটির সঞ্জীবন, পুনরুজ্জীবন ও শক্তি বর্ধনের পক্ষে তারা কাজ করছে তারা অনুভব করে যে যখনই প্রকৃতির সাহায্যের প্রয়োজন তখনই তারা সাহায্যের হাত বাড়িয়ে দিতে পারবে। সাফল্য আমাদের সীমাবদ্ধ। বাতাস বা জল এর কোনওটাই কলুষমুক্ত হয় নি। সমস্ত আবর্জনাকে আমরা সম্পদে রূপান্তরিত করতে পারি নি। পারি নি আমাদের যে সম্পদ আছে তার পূর্ণ সদ্ব্যবহার করতে। আমাদের আর্থ-সামাজিক গন্ডীর মধ্যে স্বল্প খরচের কোনও প্রযুক্তি আমদানি করতে পারি নি। তথাপি আমরা সত্য

সত্যাই অনুভব করি, এই জাগরণ, সর্বস্তরে এই চেতনা, আমরা যে একই পথের পথিক এই মানসিকতা এবং একধরনের সার্বিক দৃষ্টিভঙ্গি অবস্থার সুপরিবর্তন ঘটাতে পারে। আর তারই মধ্যে নিহিত রয়েছে আমাদের আশা-আকাঙ্ক্ষার বীজ, জড়িয়ে রয়েছে আমাদের ভবিষ্যত বংশধর তথা সমগ্র জীব, সমাজের প্রতি আমাদের ভালোবাসা। আর এই সমগ্র প্রাণীজগত খাদ্য শৃঙ্খল, শক্তিচক্র, জল, নাইট্রোজেন, কার্বন, ইত্যাদির সূত্রে সুন্দর ভাবে গ্রথিত রয়েছে। বিজ্ঞান ও প্রযুক্তি নানান বিস্ময়কর কান্ড ঘটাতে পারে, দায়িত্ব নিতে পারে নতুন উদ্ভূত পরিস্থিতির। বিলম্ব হলেও সেই বিজ্ঞান ও প্রযুক্তি কিন্তু হারাবার নয়। পচন শুরু হয়েছে ইতিমধ্যে। এই পচন শিল্প বিপ্লবেরই একটি উপজাতক। এটি মানুষের সৃষ্টি। এটি প্রকৃতির ওপর দোর্দণ্ডপ্রতাপে প্রভুত্ব করে চলেছে এমন কিছু মুষ্টিমেয় মানুষের উন্নততর জীবন যাত্রার মানে পৌঁছানোর জন্য উন্মত্ত দৌড়ের পরিণতি। ব্যাধির নিরাময়ের জন্য ভয়ঙ্কর প্রতিষেধক তাদেরই মস্তিষ্কপ্রসূত। এই পচনের কবল থেকে আমাদের সকলকে উদ্ধারের জন্য বিশ্বব্যাপী সহযোগিতায় সংরক্ষণের নতুন দিগন্ত খুলে দিচ্ছে। এই মহতী সভা ঠিক সময়ে উপযুক্ত কর্মভার বহনে আমাদের সঙ্গে, পশ্চিমবঙ্গ সরকারের পাশে থাকবেন এই আশা, অভিলাষ আমি পোষণ করি। গত কয়েক বছর ধরে আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তার ভিত্তিতে মানুষ, বিভিন্ন গণতান্ত্রিক প্রতিষ্ঠান, স্বেচ্ছাসেবক সংস্থা, যুবসমাজ, জনগোষ্ঠী এবং নারীসমাজের সমর্থন সম্পর্কে আমি আত্মপ্রত্যয়ী।

১.১২। মহাশয়, প্রভাত হলেও এখনও অন্ধকার অপসৃত হয় নি। আমরা সবাই এই আশায় বুক বেঁধে অপেক্ষা করব যে, সেদিন আর বেশি দেরি নেই। যেদিন অন্ধকার দূর হয়ে নতুন প্রভাতের আলোয় চারিদিকে আলোকিত হয়ে উঠবে।

১.১৩। উপরিউক্ত প্রস্তাবনার শেষে, মহাশয়, আমি ১৯৯০-৯১ সালে ব্যয়-বরাদ্দে মঞ্জুর করার প্রস্তাব পেশ করার অনুমতি আপনার কাছে চাইছি। আর সেই সঙ্গে যে ধরনের কাজ আমরা আর্থিক বছরের করার প্রস্তাব রাখছি সেগুলির রূপরেখা আমি উপস্থাপন করছি।

২.১। সপ্তম পঞ্চবার্ষিক যোজনাকালে এই দেশের পরিবেশগত বস্তুতান্ত্রিক সমস্যার উপর রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। বিগত পঞ্চবার্ষিক যোজনার কালে শিল্পায়ন ও অন্যান্য উন্নয়নমূলক কাজকর্মের ফলে শিল্পগুলি থেকে নির্গত হওয়া অশোধিত বর্জ্য পদার্থ এবং শহরাঞ্চল ও গ্রামাঞ্চলের নিষ্কাশিত আবর্জনা, মুক্ত বাতাস, ভূমি এবং এই দেশের প্রাণপ্রতিম জলপ্রবাহগুলিতে মিশে যাওয়ার ফলে যেভাবে বায়ু, জল ও ভূমি দূষণ হচ্ছে তা বন্ধ করা বা নিয়ন্ত্রণ করা এখন সর্বাধিক গুরুত্বপূর্ণ প্রয়োজন হয়ে পড়েছে। কলকাতা, আসানসোল, দুর্গাপুর, হুগলি, কল্যাণী ও হলদিয়ার প্রভৃতি বৃহৎ শিল্পাঞ্চলগুলিতে বিভিন্ন ধরনের ছোট, মাঝারি ও বড় বড় শিল্প অপরিকল্পিতভাবে গড়ে ওঠার জন্য বায়ু এবং রূপনারায়ণ, দামোদর, হলুদি ইত্যাদি নদীগুলির জল দূষিত হয়ে পড়ছে। শহরাঞ্চল ও গ্রামাঞ্চলের গার্হস্থ্য কার্যের ফলে উদ্ভূত জঞ্জাল ও অন্যান্য দূষণকারী পদার্থ পারিবেশিক প্রেক্ষাপটকে আরও জটিল করে তুলছে।

২.২। উন্নয়নমূলক পদক্ষেপের ক্ষেত্রে দূরদর্শিতার অভাব থাকার ফলে প্রকৃতির যে

সমস্ত সম্পদ জোর করে ছিনিয়ে নেওয়া হচ্ছে তা সুদে আসলে আবার ফিরিয়ে দিতে হচ্ছে এবং প্রভৃতির রোষ থেকে যেসব বিধংসী ঘটনা ঘটছে তাকে প্রতিরোধ করা এবং সেইসঙ্গে পরিবেশের সংরক্ষণ করা এখন আমাদের প্রধান কাজ।

২.৩। বায়ু, জল ও মৃত্তিকা দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ করা এবং আমাদের বনভূমি ও পর্বত এবং প্রকৃতির অন্যান্য সম্পদের রক্ষণ ও সংরক্ষণ করার জরুরি কাজ পরিবেশ বিভাগের কাছে একটি চ্যালেঞ্জস্বরূপ। সেইজন্য এই বিভাগ এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ যে সব গুরুত্বপূর্ণ কর্মসূচি হাতে নিয়েছে তার কিছু রূপরেখা এখানে দেওয়া হল:

(ক) পরিবেশ সংক্রান্ত বিষয়ে "অনাপত্তি" সার্টিফিকেট এবং "স্থানানুমোদন" সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা চালু হয়েছে। এই প্রথা অনুসারে কোনও শিল্পস্থাপনের জন্য কিম্বা শিল্প সম্প্রসারণের জন্য পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছ থেকে "অনাপত্তি প্রশংসাপত্র" সংগ্রহ করতে হয়। বিশেষ কয়েকশ্রেণীর শিল্প স্থাপনের জন্য পরিবেশ বিভাগ থেকে "স্থানানুমোদন" সার্টিফিকেট নিতে হয়। এই বিভাগকে পরামর্শের জন্য কেন্দ্র-রাজ্য সমন্বয়ন কর্মসূচির অধীনে ভারত সরকারের কাছ থেকে প্রাপ্ত অনুদান নিয়ে ৭ম যোজনা কালের মাঝামাঝি সময়ে প্রত্যক্ষভাবে এই বিভাগের অধীনে "টেকনিক্যাল সেল" গঠিত হয়েছে। এই সেল-এর সুপারিশমতো এই বিভাগ বেশ কিছু সংখ্যক প্রস্তাবিত নতুন শিল্পকে "স্থানানুমোদন" তাছাড়া দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ও বেশ কিছু শিল্প সংস্থাকে অনাপত্তি সার্টিফিকেট প্রদান করেছে। উপরোক্ত সেলকে শক্তিশালী করার জন্য ১৯৯০-৯১ সালের বাজেট প্রাক্‌কলনে ৫ লক্ষ টাকার ব্যবস্থা করা হয়েছে পর্ষদের পরিকাঠামোকে সুদৃঢ় করার জন্য প্রস্তাবটিও বিবেচনাধীন রয়েছে।

(খ) জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪, বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১, বঙ্গীয় ধূমোৎপাত আইন, ১৯০৫ এবং জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) সেস আইন, ১৯৭৭ এবং পরিবেশ (সংরক্ষণ) আইন, ১৯৮৬ এবং তদাধীনে প্রণীত নিয়মাবলির বিধানসমূহ কার্যকর করার দায়িত্ব রাজ্যপর্ষদের উপর ন্যস্ত করা হয়েছে।

১৭০০টি বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র শিল্পকে জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪ অনুযায়ী অনুমোদনের আওতায় আনা হয়েছে।

২.৪। পর্ষদ ও পর্যন্ত ১০০টি শিল্প ইউনিটকে "অধিকমাত্রার জল দূষণকারী শিল্প" হিসাবে চিহ্নিত করেছেন। এর মধ্যে রয়েছে গঙ্গা সংস্কার পরিকল্পনার অধীনে চিহ্নিত ২৯টি প্রধান দূষণকারী শিল্প। এছাড়াও পর্ষদ অন্যান্য অনেকগুলি শিল্পকে নির্দিষ্ট করেছেন যেগুলি সম্পর্কে এবং তৎসম হুগলি নদীর তীরে ৩৬টি শিল্প সম্পর্কে বিশেষ ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করা হচ্ছে। পূর্বোক্ত শিল্পগুলির মধ্যে ২৪টিতে সম্পূর্ণ শোধন ব্যবস্থা এবং ৪৮টিতে আংশিক শোধন ব্যবস্থা বাকি, ১৮টিতে শোধন প্ল্যান্ট স্থাপনের জন্য নির্মাণ প্রক্রিয়া চলছে। নির্দেশ অমান্যকারী শিল্পগুলিকে অবিলম্বে শোধন ব্যবস্থা সম্পর্কে পদক্ষেপ নেওয়ার জন্য বলা হয়েছে। জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪-অনুযায়ী ১৫টি শিল্পের বিরুদ্ধে

মামলা রুজু হয়েছে যার মধ্যে একটি সাময়িকভাবে স্থগিত আছে। ৯টি শিল্পকে পরিবেশ (সংরক্ষণ) আইন, ১৯৮৬-এর ৫ ধারা মতে নোটিশ দেওয়া হয়েছে। পর্ষদ আইন অমান্যকারী ৩১টি শিল্পের বিরুদ্ধে আদালতে অভিযোগ দায়ের করতে বলেছেন।

২.৫। ৪৫০টি শিল্পকে বায়ু দূষণ নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে পর্ষদ বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ অনুযায়ী অনুমোদনের আওতায় এনেছে। ২০০০টি মাঝারি ও ক্ষুদ্র শিল্পকে বঙ্গীয় ধূমোৎপাত আইন, ১৯০৫-এর বিধানাবলির আওতায় আনা হয়েছে।

২.৬। পর্ষদ আরও ১০৮টি শিল্পকে "অধিকমাত্রার বায়ু দূষণকারী" শিল্প বলে চিহ্নিত করেছেন। ঐ সমস্ত শিল্পের নিয়মিত তদারকির বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তাদের মধ্যে ২৯টি নিরবচ্ছিন্নভাবে ধোঁয়া পরীক্ষার ব্যবস্থা নিতে বলা হয়েছে।

২.৭। কলকাতায় বায়ু দূষণের মোকাবিলা করতে পেট্রোল ও ডিজেল চালিত গাড়িগুলি থেকে নির্গত গ্যাস ও ধোঁয়া পরীক্ষা করার উদ্দেশ্যে ৬৫টি অটো-এমিশন টেস্টিং সেন্টারকে প্রাধিকার দেওয়া হয়েছে। গাড়িগুলিকে দূষণমুক্ত করার বিষয়টি সুনিশ্চিত করার জন্য বঙ্গীয় মোটরযান নিয়মাবলির সংশোধন করা হয়েছে এবং সমস্ত নিবন্ধভুক্ত যানবাহনের ক্ষেত্রে " দূষণ নিয়ন্ত্রণাধীন" এই মর্মে একটি আবশ্যিক সার্টিফিকেটের জন্য একটি বিধান সংযুক্ত করা হয়েছে। এতদিন পর্যন্ত ১.৫ লক্ষেরও বেশি যানবাহন, যার মধ্যে রয়েছে বাস, ট্রাম, মিনিবাস, প্রাইভেট কার পরীক্ষা করা হয়েছে এবং মোটরযান কর্তৃপক্ষ সার্টিফিকেট প্রদান করেছেন। এই সর্বাধিক সংখ্যার যানবাহনকে পরীক্ষা করবার জন্য পরিবহন বিভাগ এবং কলিকাতা পুলিশের সহযোগিতায় একটি বিশেষ অভিযান চালানোর প্রস্তাব নিয়েছে। বায়ু দূষণ কমানোর জন্য এটা ক্ষুদ্র হলেও একটি দৃঢ়সংকল্প প্রয়াস বলা যেতে পারে।

২.৮। মোটর গাড়িগুলি থেকে নির্গত পদার্থের দ্বারা দূষণ সম্পর্কে পর্ষদ কার্বন-মনোক্সাইড ও স্মোক ডেনসিটির যে মান নির্দিষ্ট করে দিয়েছেন তা মোটরযান নিয়মাবলিতে অন্তর্ভুক্ত হয়েছে। ১.৪.১৯৯০ তারিখ থেকে কার্যকর হওয়া কেন্দ্রীয় মোটরযান নিয়মাবলিতে আরও কঠোর মানের ব্যবস্থা করা হয়েছে। এই বিভাগ পশ্চিমবঙ্গ দূষণ পর্ষদ, কলকাতা পুলিশ, পরিবহন বিভাগ এবং অটোমোবাইল অ্যাশোসিয়েশনের সহযোগিতায় সচেতনতা কর্মসূচি হিসাবে অটো-এমিশন চেকিং যন্ত্রপাতি নিয়ে কয়েকটি প্রদর্শনের ব্যবস্থা করেছিলেন। কয়েকটি প্রধান শহর যেমন হাওড়া, আসানসোল, দুর্গাপুর, শিলিগুড়ি ইত্যাদিকে এই কর্মসূচির অধীনে আনার প্রস্তাব করা হয়েছে।

২.৯। হাওড়া ও হলদিয়াতে যে উর্ধ্বাকাশে বায়ুর উৎকর্ষ তদারকি কেন্দ্র চালু রয়েছে তা ছাড়াও পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ উর্ধ্বাকাশে বায়ুর উৎকর্ষ তদারকির উদ্দেশ্যে কলকাতা, আসানসোল, দুর্গাপুর ও হুগলি নদীর উভয় তীরবর্তী শহরগুলির বিভিন্ন স্থানে কতকগুলি কেন্দ্র স্থাপন করার প্রস্তাব রেখেছে। বায়ু ও জলের নমুনা তাৎক্ষণিক তদারকি ও পরীক্ষা করার জন্য একটি ভ্রাম্যমান গবেষণাগারের প্রস্তাব করা হয়েছে। ব্যারাকপুর, হলদিয়া ও দুর্গাপুরে শিল্প দূষণ তদারকির জন্য তিনটি আঞ্চলিক অফিস ও গবেষণাগার স্থাপন করা হয়েছে। ব্যাপকমাত্রায় দূষণ সৃষ্টিকারী ১০০টি শিল্পের দূষণ সংক্রান্ত ব্যাপারে নিয়মিত তদারকির জন্য বিশেষ অভিযান চালানো হয়েছে।

২.১০। পর্ষদ কয়েকটি বড় শিল্পের ক্ষেত্রে বিশুদ্ধতার জাতীয় নিম্নতম মান নির্দিষ্ট করেছেন। শিল্পগুলি বিশুদ্ধতার ঐ মান বজায় রেখে তবেই তা নদীতে নিষ্কাশন করতে পারবে।

২.১১। কেন্দ্রীয় পর্ষদ শব্দদূষণের মান নির্দিষ্ট করেছে। কেন্দ্রীয় পর্ষদ রাজ্য পর্ষদের সহযোগিতায় কলকাতা এবং আশপাশের অঞ্চলগুলির জন্য শব্দদূষণের মান তদারকি করার ব্যবস্থা নিয়েছেন।

২.১২। এই বিভাগ পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ও কারখানা বিভাগের মুখ্য পরিদর্শকের সহযোগিতায় আমাদের রাজ্যে ১৯৮৫ সালে ৩২টি বিপজ্জনক রসায়ন শিল্পকে চিহ্নিত করেছেন। এই শিল্পগুলি আসানসোল, দুর্গাপুর, বার্ণপুর, হলদিয়া, কল্যাণী, শ্যামনগর, খড়দহ, পানিহাটি, রিষড়া, বজবজ, কোন্নগর, গার্ডেনরীচ, মহেশতলা, হাওড়া, হুগলি, মেদিনীপুর এবং ২৪-পরগনা (উত্তর ও দক্ষিণ) জেলাতে অবস্থিত। এই রকম চিহ্নিত শিল্পগুলিতে তাদের শোধন কার্যের উন্নতিসাধনের জন্য যথাযথ ব্যবস্থা নিতে বলা হয়েছে। পর্ষদ ঐ ধরনের শিল্পগুলিকে নিয়মিত পরিদর্শন করছেন। দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ অন্যান্য কয়েকটি বিপজ্জনক শিল্পকে চিহ্নিত করেছে এবং চলতি নিয়মানুযায়ী তাদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। দুইটি ক্ষুদ্র শিল্প/গুদাম থেকে সম্প্রতি বিপজ্জনক গ্যাস নির্গত হচ্ছিল। তাদেরকে পরিবেশ সংরক্ষণ আইন, ১৯৮৬ লঙ্ঘনের অপরাধে অভিযুক্ত করা হয়েছে। পর্ষদ দৈনিক সংবাদপত্রে বিজ্ঞপ্তি জারি করে, যে সমস্ত শিল্প/ব্যক্তি বিপজ্জনক রসায়ন নিয়ে কোনও কিছু তৈরি করা, সঞ্চিত করা এবং আমদানি করা ও সেই সঙ্গে বিপজ্জনক বর্জ্য পদার্থের বন্দোবস্ত ও নাড়াচাড়া করেন তাদের ঐ নিয়মাবলি মতে তথ্য জ্ঞাপন করতে এবং/অথবা যথাযথ কর্তৃপক্ষের কাছ থেকে অনুমতি সংগ্রহ করতে হবে। বিপজ্জনক শিল্প/ইনস্টলেশন প্রভৃতিকে চিহ্নিত করতে এবং বিপজ্জনক গ্যাস লিক প্রভৃতির ক্ষেত্রে প্রতিক্রিয়া জানানোর জন্য জনসাধারণের কাছে সহযোগিতার যে আবেদন করা হয়েছিল তাতে আশাব্যঞ্জক সাড়া পাওয়া যাচ্ছে।

৩। পরিবেশ বিভাগ পরিবেশ, জনস্বাস্থ্য ও জনজীবনে কীটনাশক/জীবাণুনাশক-এর প্রভাব পরিমাপের জন্য গবেষণামূলক কর্মপ্রকল্প হাতে নিয়েছেন। এই উদ্দেশ্যে বর্তমান বছরের বাজেটে যে ৬লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে তা থেকে বিভিন্ন প্রতিষ্ঠান/বিশ্ববিদ্যালয়ের গবেষক টীমগুলিকে অনুদান দেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সলের বাজেটেও এই উদ্দেশ্যে একই পরিমাণ টাকার সংস্থান রাখা হয়েছে। নদীয়া জেলার মাথাভাঙ্গা-চূর্ণী নদীতে দূষণের মাত্রা নির্ধারণের জন্য এই বিভাগ একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ গবেষণামূলক কর্মপ্রকল্প হাতে নিয়েছেন। পুঙ্খানুপুঙ্খ পরীক্ষার পর ধরা পড়েছে যে, বাংলাদেশে যে ভাটিখানা ও চিনিকলগুলি রয়েছে তা থেকে নির্গত অশোধিত বর্জ্য পদার্থই এই দূষণের উৎস। কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রক বিষয়টি বাংলাদেশ সরকারের গোচরে এনেছেন এবং খবর পাওয়া গেছে যে বাংলাদেশে ভাটিখানা ও চিনিকলগুলি তাদের শিল্পগুলিতে বর্জ্যপদার্থের শোধন প্ল্যান্ট স্থাপন করেছে। এখন আশা করা যাচ্ছে মাথাভাঙ্গা-চূর্ণী নদীতে দূষণের মাত্রা অনেক কমে যাবে। এই সমীক্ষার চূড়ান্ত রিপোর্ট এখনও পাওয়া যায় নি। ক্ষুদ্রায়তন শিল্পগুলির জন্য সম্মিলিত বর্জ্য পদার্থের প্ল্যান্টের সম্ভাবনার দিকটি খতিয়ে দেখার জন্য আমার সভাপতিত্বে যে কমিটি গঠিত হয়েছে তারই সুপারিশক্রমে কেন্দ্রীয় পর্ষদ, কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং আর্থিক সংস্থাগুলির

সহযোগিতায় সম্মিলিত শোধন প্ল্যান্ট স্থাপনের জন্য অর্থ-বরাদ্দের ব্যবস্থা করেছেন। তদনুযায়ী পর্ষদ ক্ষুদ্রায়তন ট্যানারি শিল্পগুচ্ছের জন্য সম্মিলিত বর্জ্য পদার্থ শোধন প্ল্যান্ট স্থাপনের উদ্দেশ্যে কর্মপ্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব করেছে। পর্ষদ সংযুক্ত শোধন প্ল্যান্টের জন্য কর্মপ্রকল্প প্রণয়নের উদ্দেশ্যে হুগলি নদীর তীরে শিল্প তালুকগুলিতে দূষণের মাত্রা সম্পর্কের ব্যাপক সমীক্ষা চালানোর জন্য আরও প্রস্তাব করেছেন।

৪.১। সাধারণ মানুষের মধ্যে পরিবেশ ও তার সংরক্ষণ সম্পর্কে সচেতনতা জাগিয়ে তোলা এবং প্রকৃতির পরিবেশগত ভারসাম্যের গুরুত্ব সম্পর্কে জনসাধারণকে শিক্ষিত করে তোলার জন্য পরিবেশ বিভাগ পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের সহযোগিতায় জুন মাসের প্রথম সপ্তাহে "পরিবেশ দিবস" উদযাপন করে এবং পরিবেশ মাস উপলক্ষে সারামাসব্যাপী পরিবেশ সচেতনতা অভিযানের আয়োজন করে। পরিবেশ সংরক্ষণ ও দূষণের মাত্রা হ্রাস করার বিষয়ে গ্রামবাসী ও সেই সঙ্গে ছাত্রদের মধ্যে সচেতনতা সৃষ্টি করার জন্য পঞ্চায়েত কর্মী/স্থানীয় সংস্থা, গ্রামস্তরের কর্মী, শিক্ষক, ছাত্র, বিজ্ঞান সংঘ ও স্বেচ্ছাসেবী সংস্থাগুলির সঙ্গে যুক্ত যুবকবৃন্দকে প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে এই বছরে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই রাজ্যের ৩১টি কেন্দ্রে পরিপার্শ্ব উন্নয়ন ক্যাম্প তথা পরিবেশ মেলার আয়োজন করার প্রস্তাব করেছেন এবং তার জন্য আনুমানিক ৫.২৭ লক্ষ টাকা ব্যয় অনুমোদনের প্রস্তাবও করা হয়েছে। পাশাপাশি গ্রামপঞ্চায়েতের মধ্যে কাজ চালিয়ে যাচ্ছেন এরূপ কোনও স্বেচ্ছাসেবী বেসরকারি সংস্থা থাকলে পর্ষদ তাদের চিহ্নিত করার প্রস্তাব করেছেন। এ ধরনের সংস্থাগুলির মাধ্যমে পঞ্চায়েত কর্মীদের সক্রিয় অংশগ্রহণের দ্বারা গ্রামবাসীদের মধ্যে সচেতনতা জাগিয়ে তোলার উদ্দেশ্যে পরিবেশ ক্যাম্প, আলোচনাচক্র ইত্যাদি সংগঠিত করা যেতে পারে।

৪.২। জেলা পরিষদ ও জেলা প্রশাসনের মাধ্যমে পরিবেশের মর্ম বাণী গ্রামের মানুষের মধ্যে ছড়িয়ে দিতে গত জুন মাস ধরে পর্ষদ পঞ্চায়েত সমিতি স্তরে সচেতনতা প্রচারাভিযান কর্মসূচি সংগঠিত করেছেন। পরিবেশ বিভাগও চলতি বছরের বাজেটে যে ৩.৫ লক্ষ টাকা টাকা বরাদ্দ রয়েছে তার থেকে সচেতনতা কর্মসূচি পালনের জন্য বিভিন্ন সংগঠনকে অনুদান মঞ্জুর করেছেন। ভারতের সংবিধানের ৫১ক অনুচ্ছেদে নাগরিকদের যে সব কর্তব্যের কথা লিপিবদ্ধ করা হয়েছে সেইসব কর্তব্য তারা যাতে সম্পাদন করতে পারেন তার জন্য তাদের মধ্যে চেতনা সঞ্চারের উদ্দেশ্যে "সুন্দরবন প্রোটোকলের" মর্মবাণী প্রচারের নিমিত্ত ১৯৯১ সালের ১লা ফেব্রুয়ারি পরিবেশ সংরক্ষণ দিবস হিসাবে উদযাপনের জন্য ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৪.৩। কার্বন-ডাই-অক্সাইড এবং অন্যান্য গ্রীন-হাউস ন্যাসের পরিমাণ বৃদ্ধির ফলে উদ্ভূত 'গ্রীন-হাউস এফেক্ট'-এর বিরুদ্ধে সংগ্রাম চালাবার জন্য বিশ্বব্যাপী আহ্বানে সাড়া দিয়ে এই দপ্তর বন/পঞ্চায়েত বিভাগ এবং অন্যান্য প্রতিষ্ঠান/সংগঠনের সহযোগিতায় একটি কর্মসূচি হাতে নিয়েছে এবং এই প্রচেষ্টায় যথেষ্ট উদ্দীপনা দেখা গেছে।

৫। পরিবেশ সম্পর্কে " পশ্চিমবঙ্গের পরিবেশ পরিস্থিতি" শীর্ষক একটি প্রতিবেদন ছাপার কাজ চলছে এবং তা শীঘ্রই প্রকাশিত হবে বলে আশা করা হচ্ছে।

৬। মহাশয়, এই মহান সভাকক্ষে আমি একটি অতি গুরুত্বপূর্ণ কথা ঘোষণা করতে

চাই। সুন্দরবন আমাদের রাজ্যের পরিবেশকে গভীরভাবে প্রভাবিত করে বলে সেখানকার বন্যপ্রাণী ও উদ্ভিদ সংরক্ষণের উদ্দেশ্যে এই বিভাগ "সুন্দরবন বায়োস্ফিয়ার রিজার্ভ" ও "ম্যানগ্রোভ রিজার্ভ" নামাঙ্কিত দুটি কর্মপ্রকল্প হাতে নিয়েছে। প্রথম কর্মপ্রকল্পটির জন্য আনুমানিক ব্যয় ৪৫ লক্ষ টাকা এবং দ্বিতীয়টির জন্য আনুমানিক ব্যয় ৩১.৩০ লক্ষ টাকা ধরা হয়েছে এবং এই দুটির সম্পূর্ণ ব্যয়ভার বহন করবেন ভারত সরকার। রাজ্য সরকারের বনবিভাগই এই দুটি কর্মপ্রকল্প রূপায়িত করবে।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সানন্দ অনুমোদনক্রমে কয়েকজন বিধায়ককে নিয়ে পরিবেশ সংক্রান্ত কমিটি গঠিত হয় যারা বিভিন্ন শিল্প ইউনিট/এলাকা পরিদর্শন করার ব্যাপারে গভীর আগ্রহ দেখিয়েছেন। মাননীয় সদস্যদের মূল্যবান উপদেশের জন্য তাদের কাছে আমি কৃতজ্ঞ। তাদের সুপারিশগুলি কার্যকর করার জন্য পরিবেশ বিভাগ চেষ্টা চালিয়ে যাবে।

৮। পরিবেশ বিভাগ কলকাতার আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিংয়ের পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক এবং লয়েড বোটানিক গার্ডেন-এরও বিকাশমূলক কাজকর্ম দেখাশোনা করে থাকে এবং ঐ সংস্থাগুলির উন্নয়নের জন্য প্রয়োজনীয় অর্থ দিয়ে থাকে। কলকাতার ত্রিশত বর্ষপূর্তি উৎসব পালন উপলক্ষে আলিপুর চিড়িয়াখানাতে নব সাজে সজ্জিত করে তুলতে ১৯৮৯-৯০ সালে ব্যয়ের জন্য যে আনুমানিক ১৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয় তা দিয়ে নিম্নলিখিত ছয়টি নতুন কর্মপ্রকল্প অনুমোদিত হয়েছে। যথাঃ

(ক) আলিপুর চিড়িয়াখানায় অবস্থিত অফিস ভবন, ভান্ডার এবং অডিও-ভিস্যুয়াল সেন্টার মেরামত ও রং করা।

(খ) মণিপুরী হরিণ ও এলাণ্ডদের জন্য নির্দিষ্ট ঘেরা জায়গায় জাফরিকাটা বেড়ার বদলে আই আর সি ফেব্রিক লাগাবার ব্যবস্থা করা।

(গ) বন মোরগ রাখার ঘেরা জায়গাটি রং করা ও সংস্কার।

(ঘ) গাবে হাউস, স্বেলেগুার হাউস, ঝিন্দ হাউস ও শিকারি পাখীর ঘরগুলির মেরামত ও রং করা।

(ঙ) উদ্যানে প্রস্রাবগার নির্মাণ এবং সেগুলির সংস্কার।

(চ) টিকিট কাউন্টার সমেত সাদা বাঘের জন্য ঘেরা এলাকাটির উন্নয়ন।

৮.১। চিড়িয়াখানার পশুপাখীদের রক্ষণাবেক্ষণে, খাবার এবং ওষুধপত্রের খাতে মূল্যবৃদ্ধিজনিত অতিরিক্ত ব্যয়ের সংস্থান করতে আমার বিভাগ চিড়িয়াখানা ও শিশু প্রদর্শনশালার প্রবেশমূল্য ১৯৮৯ সালের ৪ঠা এপ্রিল থেকে যথাক্রমে ১ টাকায় বদলে ১ টাকা ৫০ পয়সা এবং ৩০ পয়সার বদলে ৫০ পয়সা করতে বাধ্য হয়েছে। সাদা বাঘের জন্য নির্দিষ্ট জায়গায় যাবার জন্য ৫০ পয়সা সংশোধিত প্রবেশমূল্য শীঘ্রই চালু করা হবে। পূর্বোক্ত সংশোধিত হারসমূহ ১৯৯০-৯১ সালের বাজেট বরাদ্দে কিছু বাড়তি অর্থের সংস্থান করতে পারবে।

৮.২। মহাশয়, সাধারণভাবে বিদ্যায়তনের শিক্ষামূলক ভ্রমণরত ছাত্রদের প্রবেশমূল্য কিছুটা ছাড় দেওয়া হয় এবং কয়েকটি বিশেষ দিনে শিশুদের ক্ষেত্রে আংশিক এবং বিশেষ বিশেষ

উপলক্ষে অবাধ প্রবেশাধিকার দেওয়া হয়ে থাকে। যান্ত্রিক ব্যবস্থা চালু করার পর প্রবেশমূল্যের হার পুনর্বিবেচনা করার দরকার দেখা দিতে পারে। যার ফলে এর কিছুটা পুনর্বিন্যাসও উড়িয়ে দেওয়া যায় না। উক্ত দুটি চিড়িয়াখানার জন্য ১৯৯০-৯১ সালের যোজনা বাজেটে "২৪০৬ সংখ্যক বন ও বন্যপ্রাণী" শীর্ষক মুখ্যখাত ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৮.৩। দার্জিলিংয়ের পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক শুধুমাত্র যে পর্যটকদের কাছে আকর্ষণীয় তাই নয় ; অধিক উচ্চতার বসবাসকারী জীবজন্তু ও পাখীদের আচরণ, প্রাণতত্ত্ব এবং শারীরবৃত্ত পর্যবেক্ষণ করার জন্য একটি গবেষণা কেন্দ্রও বটে। এই পার্ক কয়েকটি গুরুত্বপূর্ণ প্রকাশ রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে, যেমন তুষারচিতার প্রজনন কেন্দ্র স্থাপন, বন্দীদশায় উশুরি বাঘের প্রজনন এবং রঙ-বাহারি ফেজ্যান্ট পাখির প্রজনন খামার স্থাপন এবং আমি সাফল্যজনিত তৃপ্তির সঙ্গে জানাতে চাই যে তুষারচিতার বন্দীদশায় প্রজনন ঘটানো সম্ভব হয়েছে, যা এই ক্ষেত্রে অবশ্যই একটি অনন্য নজির। ১৯৮৯-৯০ সালের যোজনা-বাজেটে বরাদ্দ ২০ লক্ষ টাকার মধ্যে পি. আর.সি. ভবনের দক্ষিণ ও উত্তরদিকের রিটেনিং ওয়াল মেরামতি, হিমালয় ভাল্লুকের উন্মুক্ত আবাস পুনর্নির্মাণ, বন্যছাগ ও হরিণ-উদ্যান পুনর্নির্মাণ এবং "হিমালয়ান জুলজিক্যাল পার্কের" আ[illegible] পুনর্নির্মাণ ইত্যাদি কয়েকটি কর্মপ্রকল্পের জন্য ৭.৫৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

৯। সারা দেশের মধ্যে অধিক উচ্চতার অবস্থিত উদ্যান হওয়ায় লয়েড বোটানিক গার্ডেনটি দার্জিলিং-এর পর্যটকদের কাছে যথেষ্ট আকর্ষণীয়। এটি একটি শিক্ষা এবং গবেষণা কেন্দ্রও বটে। ১৯৯০-৯১ সালের যোজনা বাজেটে "২৪০৬-বন বিজ্ঞান ও বন্যপ্রাণী"—এই খাতে ৪ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

১০.১। মাননীয় মহাশয়, আমি উল্লেখ করতে চাই যে আমাদের রাজ্যে গঙ্গা সংস্কার পরিকল্পনা রূপায়ণের গুরুদায়িত্ব পরিবেশ দপ্তরের ওপর ন্যস্ত করা হয়েছে। সংযোগকারী বিভাগ হিসাবে আমার বিভাগকে একদিকে ভারত সরকারের গঙ্গা সংস্কার পরিকল্পনা কর্তৃপক্ষ এবং পরিবেশ ও বনমন্ত্রক আর অন্যদিকে কলকাতা নগর উন্নয়ন কর্তৃপক্ষ (সি এম ডি এ এবং সি এম ডব্লু এস এ, জনস্বাস্থ্য বাস্তু বিভাগ, সেচ ও জলপথ বিভাগ, স্থানীয় শাসন ও নগরোন্নয়ন বিভাগ, পৌর কারিগরি অধিকার, কলকাতা পৌর নিগম, কল্যাণী-প্রজ্ঞাপিত অঞ্চল কর্তৃপক্ষ, হাওড়া পৌর নিগম, বহরমপুর পৌরসংঘ, নবদ্বীপ পৌরসংঘ এবং কলকাতা পুলিশ কমিশনারের মধ্যে সমন্বয়সাধনের কাজ করতে হয়।

১০.২। আমাদের রাজ্যে গঙ্গা সংস্কার পরিকল্পনাধীনে ভারত সরকার এ যাবৎ ১১১টি কর্মপ্রকল্প অনুমোদন করেছেন যেগুলির অনুমোদিত ব্যয়ের পরিমাণ প্রায় ১১০ কোটি টাকা। এই কর্মপ্রকল্পের মধ্যে রয়েছে যথাক্রমে, নর্দমা শোধন প্ল্যান্ট নির্মাণ/সংস্কার, গতিরোধ ও গতিপরিবর্তন, নদীর পাড় উন্নয়ন বৈদ্যুতিক শবদাহ চুল্লি নির্মাণ, স্বল্পব্যয়সাপেক্ষ অনাময় এবং স্পিড বোট ও মোটর লঞ্চ কেনা। ২৯টি কর্মপ্রকল্পের জন্য ৬০ কোটি টাকার অধিক পরিমাণ আনুমানিক অতিরিক্ত ব্যয়ের সংশোধিত প্রাক্‌কলন ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। এ পর্যন্ত ৭টি কর্মপ্রকল্পের সংশোধিত প্রাক্‌কলন ভারত সরকার অনুমোদন করেছেন।

১০.৩। অনুমোদিত ও বরাদ্দকৃত ১১০ কোটি টাকার মধ্যে ভারত সরকার এখনও

পর্যন্ত এ বছরের টাকা সমেত মোট ৭১.৮৯ কোটি টাকা দিয়েছেন। এর মধ্যে ৩১.১.৯০ তারিখ পর্যন্ত ৬২.৪৯ কোটি টাকা খরচ করা হয়েছে।

১০.৪। ১৯৮৯ সালের মার্চের মধ্যে ১৫টি কর্মপ্রকল্প সম্পূর্ণ করা হয়েছে। ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসের মধ্যে আরও ১৭টি কর্মপ্রকল্প সম্পূর্ণ হয়েছে। ১৯৯০ সালের মার্চ মাসের মধ্যে আরও ২১টি কর্মপ্রকল্প সম্পূর্ণ করার জন্য আন্তরিক প্রচেষ্টা চালানো হচ্ছে। ৫৯টি কর্মপ্রকল্পের ক্ষেত্রে ৫০ শতাংশের বেশি কাজ সম্পূর্ণ করা সম্ভব হয়েছে। এগুলিকে সচল রাখা এবং রক্ষণাবেক্ষণের জন্য ১৯৯০-৯১ সালের যোজনা বহির্ভূত বাজেটে যথেষ্ট অর্থসংস্থান রাখা হয়েছে।

১১। মহাশয়, মানবসভ্যতার স্থিতিশীল বিকাশের জন্য পরিবেশ-সংরক্ষণের তত্ত্বটি মাত্র গত দুই দশকে অগ্রাধিকার পেতে শুরু করে এবং নানান বাধা-বিঘ্ন, প্রতিকূলতা তথা দেড়শতাধিক বৎসরের অবহেলার দায়ভাগ সত্ত্বেও এ ব্যাপারে বিজ্ঞান ও প্রযুক্তির সঙ্গে সঙ্গতি রেখে এগিয়ে যেতে আমরা সর্বদা সচেষ্ট। তা সত্ত্বেও সমস্যাটির মূল ধরে আমরা নাড়া দিতে চাইছি। আশা রাখি, সেটির সমাধান করতে পারব ; কারণ এ ব্যাপারে সাধারণ মানুষের কাছ থেকে যে সাড়া আমার পেয়েছি তা আমাদের আশা-আকাঙ্খাকে ছাপিয়ে গেছে। মহাশয়, বিজ্ঞান সমাজের হাতে এক শক্তিশালী হাতিয়ার হলেও, আমাদের বিবেকের চেতনার মূল্যও কম নয়। এই দুটির কোনওটিকেই বাদ দিয়ে আমরা এগোতো পারব না।

১২। মহাশয়, উপসংহারে আমি এই মহতী সভার কাছে তাদের সমর্থন, উৎসাহ ও প্রশংসার জন্য ধন্যবাদ জানাচ্ছি। কখনও কখনও সমালোচিত বা ভর্ৎসিত হলেও সেই সমালোচনা কখনও বিদ্বেষ বা শত্রুতামূলক ছিল না বরং এই বিরোধিতা সত্যি সত্যিই অনেক বেশি বিবেচনাপ্রসূত এবং গঠনমূলক যেহেতু আজ আমরা সকলেই জেনে গেছি যে আণবিক যুদ্ধে কোনওপক্ষই জয়ী হতে পারে না ও পরিবেশগত ধ্বংসলীলায় কেউ জীবিতাবস্থায় রক্ষা পায় না এবং এব্যাপারে আমরা সকলেই এক পথের পথিক। বাজেট উপস্থাপন করার আগে, আমার প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হবে এই প্রত্যাশায় আমি বিরোধীপক্ষের এবং সরকারপক্ষের সকল সদস্যকে ধন্যবাদ জানাচ্ছি।

১৩। মহাশয়, এই বলে আমি ৮৯ নং দাবির অধীনে "২২১৫ নং জল সরবরাহ ও অনাময় (জল ও বায়ুদূষণ প্রতিরোধ)" এবং "২৪০৬ নং বনবিভাগ ও বন্যপ্রাণী (চিড়িয়াখানা এবং লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং)" শীর্ষক মুখ্যখাত দুটিতে ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৫৮,০১,০০০ (আটান্ন লক্ষ এক হাজার) টাকা সমেত মোট ২,৩২,০১,০০০ (দুই কোটি বত্রিশ লক্ষ এক হাজার) টাকা মঞ্জুর করার জন্য প্রস্তাব করছি।

## DEMAND No. 90

### Major Head : 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

**Shir Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,26,81,05,000 be granted for expenditure under Demand No. 90, Major Head :

"3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs.31,70,26,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Shri buddhadeb Bhattacharjee is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এ রাজ্যে পৌর প্রশাসনে অগ্রাধিকারপ্রাপ্ত এলাকাসমূহ নতুনভাবে নির্ধারিত হয়েছে। নিয়মিত নির্বাচনের মাধ্যমে গণতান্ত্রিক অধিকার এবং সুবিধাসমূহ পুনরুদ্ধার ও শক্তিশালী করা হয়েছে। রাজ্য সরকারের প্রতিশ্রুত নীতি অনুযায়ী নতুন পৌরসংঘ গঠন করা হয়েছে। পৌরসংঘগুলির বিশেষত যেগুলি কলিকাতা মেট্রোপলিটান এলাকার বাইরে অবস্থিত সেগুলির আর্থিক ভিত মজবুত করার জন্য নতুন আর্থিক নীতি গ্রহণ করা হয়েছে। বর্তমানে পৌর নীতিগুলির ত্রুটিসমূহ দূর করার জন্য নতুন নতুন আইন প্রণয়ন করা হয়েছে। বেতনক্রমের পুনর্বিন্যাস ইত্যাদি সহ এই রাজ্যের বিভিন্ন পৌরসংঘের সকল নিয়মিত পৌরকর্মীদের চাকুরির শর্তাবলির উন্নতি ঘটানোর জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পরিকল্পনা গ্রহণ ও এর রূপায়ণ থেকে শুরু করে প্রশিক্ষণের সুবিধাসহ দৈনন্দিন প্রশাসন পর্যন্ত সকল বিষয়ে প্রতিটি পৌরসংঘকে বিশেষজ্ঞদের সহায়তাদানের ব্যবস্থা করা হয়েছে।

উপরোক্ত বিষয়গুলির উদ্দেশ্য হল ক্ষমতার বিকেন্দ্রীকরণ নীতি যাতে সর্বনিম্ন স্তর পর্যন্ত পৌঁছায় এবং যাতে সর্বনিম্নস্থিত সংস্থাগুলি জনগণের আকাঙ্ক্ষিত স্বাবলম্বী ও কার্যকর ভূমিকা পালন করে যা ইতিপূর্বে এই রাজ্যের জনগণ দেখেন নি।

মহাশয় আপনার অনুমতি নিয়ে আমি এই সুযোগে মাননীয় সদস্যদের ১৯৮৯-৯০ আর্থিক বছরে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রধান কার্যাবলি এবং ১৯৯০-৯১ সালের প্রস্তাবিত কর্মসূচিগুলির ব্যাখ্যা করতে চাই।

**পৌরসংঘ গঠন ও নির্বাচন**

যেখানে সুবিধাজনক অবস্থা আছে সেখানে নতুন নতুন পৌরসংস্থা স্থাপনের এবং বিধিসম্মতভাবে নির্বাচিত প্রতিনিধিদের হাতে তাদের পরিচালনভার অর্পণের জন্য সরকার দীর্ঘমেয়াদী কর্মসূচি গ্রহণ করেছেন। চলতি আর্থিক বছরে এরূপ দুটি প্রতিষ্ঠান—জলপাইগুড়ি জেলার মাল-এ একটি পৌরসংঘ ও কলিকাতার সন্নিকটে বিধাননগরে একটি "নোটিফায়েড এরিয়া অথরিটি" গঠন করা হয়েছে।

বর্ধমান জেলার মেমারিতে একটি "নোটিফায়েড এরিয়া অথরিটি' দুটি পৌরসংঘ যথা, উত্তর চব্বিশ-পরগনা জেলায় রাজারহাট-গোপালপুর পৌরসংঘ ও বীরভূম জেলার নলহাটি পৌরসংঘ স্থাপনের প্রাথমিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তবে কেন্দ্রীয় সরকারের জারি করা নির্দেশ অনুযায়ী ১৯৯১ সালের জনগণনা সমীক্ষা শেষ না হওয়া পর্যন্ত এই প্রস্তাবগুলির চূড়ান্ত রূপ দেওয়া স্থগিত রাখা হয়েছে।

১৯৮৯ সালের ২রা এপ্রিল বীরভূম জেলার দুবরাজপুর পৌরসংঘে নির্বাচন অনুষ্ঠিত

হয়েছিল। গত বৎসর হাওড়া পৌর নিগমের সাধারণ নির্বাচন যথাযথভাবে অনুষ্ঠিত হয়েছিল। এই বছর কলিকাতা পৌরনিগম সমেত অন্যান্য পৌরসংঘগুলির সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হবে।.

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অবগত আছেন যে পশ্চিমবঙ্গের দুটি উদীয়মান নগর যেমন, আসানসোল ও শিলিগুড়িতে নগর বিকাশের হার যেভাবে বৃদ্ধি পাচ্ছে তা এবং বাণিজ্যিক শ্রীবৃদ্ধির কথা বিবেচনা করে আইনসভার পূর্ববর্তী অধিবেশনে আসানসোল ও শিলিগুড়ি পৌরসভাকে পৌর নিগমে রূপায়িত করার জন্য দুটি বিল ইতিমধ্যেই উপস্থাপিত করা হয়েছে এবং একটি সিলেক্ট কমিটির কাছে পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষা করার জন্য দেওয়া হয়েছে। অনুরূপভাবে চন্দননগর পৌর নিগমের পুনর্গঠন সংক্রান্ত একটি বিল একটি সিলেক্ট কমিটির কাছে পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষার জন্য দেওয়া হয়েছে। সিলেক্ট কমিটিগুলির সুপারিশ সমেত এই বিলগুলি আইনসভার বর্তমান অধিবেশনে উপস্থাপন করা হবে।

**আর্থিক সহায়তাদান**

স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ নগরের স্থানীয় সংস্থাগুলির সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে তাদের জন্য বিভিন্ন খাতে যে আর্থিক সহায়তা দেয় সেগুলি হল—মহার্ঘভাতা, চুঙ্গি অনুদান, প্রমোদকর অনুদান, যন্ত্রচালিত যানকর অনুদান, জলসরবরাহ, ময়লা নিষ্কাশন ও জল নিষ্কাশন অনুদান, বস্তি পরিষেবা অনুদান এবং শীতকালীন ভাতা। বর্তমান আর্থিক বছরে বিভাগের মোট যোজনা বহির্ভূত বাজেট বরাদ্দ ছিল— ১২৮,০৮,০৮,০০০ টাকা।

১৯৯০-৯১ সালের জন্য যোজনা বহির্ভূত বাজেটে ২৭১,৬৩,৪০,০০০ টাকা বরাদ্দ হয়েছে। এই অর্থ বরাদ্দ নিঃসন্দেহে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির আর্থিক শ্রীবৃদ্ধি ঘটিয়ে তাদের করদাতাদের অধিকতর পৌর সুবিধাদানে সক্ষম করে তুলবে।

**উন্নয়নমূলক কর্মপ্রকল্পসমূহ**

সি এম ডি এলাকার বাইরে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিতে সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে শুরু করা উন্নয়নমূলক প্রকল্পগুলিকে চালিয়ে যাবার ক্ষেত্রে প্রকল্পগুলির রূপায়ণে সন্তোষজনক অগ্রগতি লাভের উদ্দেশ্যে বিভিন্ন উপায় অবলম্বন করা হয়েছে। সি এম ডি এলাকার ভেতরে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থায় যে সমস্ত উন্নয়নমূলক কর্মসূচি রয়েছে সেগুলি সি এম ডি এ-র মাধ্যমে মহানগর উন্নয়ন বিভাগের দ্বারা পরিচালিত হচ্ছে। বিবেচনাধীন বছরে এই বিভাগ কর্তৃক গৃহীত বিভিন্ন প্রকল্পগুলির গুরুত্বপূর্ণ অগ্রগতি হয়েছে।

আই ডি এস এম টি কর্মসূচির অধীনে যে ২৬টি শহরকে আনা হয়েছে তার মধ্যে ২০টি ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে ও ৬টি সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে গ্রহণ করা হয়েছিল। কুচবিহার, জলপাইগুড়ি, শিলিগুড়ি, বালুরঘাট ইংলিশবাজার ও কাটোয়া শহরে এই কর্মসূচি রূপায়ণ শেষ হয়েছে। অবশিষ্ট শহরগুলিতে এই কর্মসূচির কাজ জোরকদমে চলছে।

১৯৮১-৮২ সাল থেকে শহরাঞ্চলের বস্তিগুলির পরিবেশের উন্নতিসাধন শীর্ষক একটি কর্মসূচি চালু আছে। কলিকাতা মেট্রোপলিটান এলাকা বহির্ভূত ৭৮টি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার সবকটিই এই কর্মসূচির আওতায় আছে। এই কর্মসূচির রূপায়ণের আওতায় ৪ লাখ

বস্তিবাসীকে আনার জন্য স্থানীয় সংস্থাগুলি ৭ কোটি টাকা খরচ করেছে। অন্যভাবে বলা যায় কলিকাতা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট এলাকা বহির্ভূত শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার শতকরা ৪০ ভাগের একটু বেশি বস্তিবাসী এই কর্মসূচির দ্বারা উপকৃত হচ্ছেন এবং সরকার ও কলিকাতা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট বহির্ভূত স্থানীয় সংস্থার সমস্ত বস্তি এলাকা যত দ্রুত সম্ভব এই কর্মসূচির এক্তিয়ারভুক্ত করতে দৃঢ়প্রতিজ্ঞ।

এই বিভাগের গৃহীত আর একটি গুরুত্বপূর্ণ কর্মসূচি হল সাফাইকর্মীদের কর্মপদ্ধতিতে উন্নত প্রকল্পের প্রবর্তন। এর দুটি নির্দিষ্ট ভাগ আছে—একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট ভাগ এবং অপরটি রাজ্যের ভাগ। ১৯৮৮-৮৯ পর্যন্ত কেন্দ্রীয় সাহায্যপুষ্ট বিভাগের অধীনে ২০টি শহর যুক্ত হয়েছিল। ২০টি স্থানীয় সংস্থার জন্য মোট বরাদ্দ করা ৬৩০ লাখ টাকার মধ্যে ৫৬০ লাখ টাকা ইতিমধ্যেই ২৮,০০০টি স্বতন্ত্র পায়খানা তৈরির কাজে ব্যয়িত হয়েছে।

উপরিল্লিখিত ২০টি শহর বাদে আরও ৪৯টি শহরকে রাজ্যের ভাগের কর্মসূচির অধীনে আনা হয়েছে। মোট বরাদ্দ করা ৫৫০ লাখ টাকার মধ্যে ৩০০ লাখ টাকা ইতিমধ্যেই প্রায় ১৫০০০ স্বতন্ত্র পায়খানা এবং ৪০টি বারোয়ারী পায়খানা তৈরির জন্য ব্যয়িত হয়েছে।

এই বিভাগের গৃহীত আর একটি কর্মসূচি হল পৌর এলাকার উন্নতিসাধন। এজন্য ১৯৮৯-৯০-এর বাজেটে বরাদ্দের পরিমাণ ৫০০ লাখ টাকা। বর্তমান বছরে শহরাঞ্চলের গুরুত্বপূর্ণ এবং উপযোগী নাগরিক আমোদ-প্রমোদের জন্য গৃহাদি নির্মাণ ও রক্ষণাবেক্ষণের জন্য এই বরাদ্দ সম্পূর্ণভাবে ব্যয় করা হবে।

১৯৯০-৯১ সালের জন্য যোজনা বরাদ্দ ১৬.৮১ কোটি টাকা রাখার প্রস্তাব করা হয়েছে।

**শহরাঞ্চলের দরিদ্রদের জন্য কর্মসূচি**

রাজ্যের পৌর এলাকার অন্তর্গত শহরাঞ্চলীয় দরিদ্রদের চাকুরির সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্যও সরকার একটি পরিকল্পনা গ্রহণ করেছেন। এই পরিকল্পনার উদ্দেশ্যে ক্ষুদ্রশিল্পে অংশগ্রহণের জন্য উৎসাহদান এবং শহরাঞ্চলীয় দরিদ্রদের লাভজনক কর্মসংস্থান যা ওয়েজ এমপ্লয়মেন্ট স্কীম-এর অধীনে পৌর সম্পত্তি বৃদ্ধি করতে সাহায্য করবে। কেন্দ্রীয় সরকারের সাহায্যে এই পরিকল্পনা রূপায়িত হচ্ছে।

**স্থানীয় সংস্থাসমূহের কর্মীবর্গের চাকুরির শর্তাবলির উন্নত**

১-৪-৮১ থেকে স্থানীয় সংস্থাসমূহের কর্মীবর্গের একই বেতনক্রম এবং পেনশন প্রকল্প চালু হয়েছে। স্থানীয় সংস্থাগুলির গ্রহণের সুবিধার জন্য আর্দশ পেনশন নিয়মাবলি, সাধারণ ভবিষ্যনিধি নিয়মাবলি এবং ছুটির নিয়মাবলি পাঠানো হয়েছে। এখন পর্যন্ত সরকার ১০৬টি স্থানীয় সংস্থার পেনশন-সংক্রান্ত নিয়মাবলি, ৫৫টি স্থানীয় সংস্থার ছুটি-সংক্রান্ত নিয়মাবলি এবং ৩৩টি স্থানীয় সংস্থার সাধারণ ভবিষ্যনিধি নিয়মাবলি পাকাপাকিভাবে অনুমোদন করেছেন। স্থানীয় সংস্থাগুলির প্রতিবন্ধী কর্মচারিদের জন্য বাহন ভাতাও অনুমোদন করা হয়েছে। সরকার পুর কর্মচারিদের রাজ্য-সরকারি কর্মচারিদের সমান হারে ও সমান শর্তানুযায়ী বোনাস (২৫দিনের বেতনের সমান) দানের প্রস্তাব অনুমোদন করেছেন।

সরকার শহারঞ্চলের স্থানীয় সংস্থাগুলির কর্মিবর্গের জন্য তৃতীয় বেতন কমিশনের সুপারিশসমূহ কার্যকর করার ব্যবস্থাও গ্রহণ করেছেন।

ার পরিষেবা প্রদানের প্রশাসনিক দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে এই বিভাগ সংশ্লিষ্ট ইনস্টিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ পৌর প্রশাসন-সংক্রান্ত বিভিন্ন দিক সম্পর্কে নিয়মিত প্রশিক্ষণ প্রদান করে। তাছাড়া শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিতে বিভিন্ন কল্যাণমূলক কর্মসূচি রূপায়ণে পৌর প্রশাসনযন্ত্রকে সুসংহত করে তোলার জন্য নির্বাহী আধিকারিক, স্বাস্থ্য আধিকারিক, অর্থ আধিকারিক, সহকারি ও উপসহকারি বাস্তুকার প্রেরণ করা হচ্ছে।

**অধিকারসমূহ (ডাইরেক্টরেটস)**

বহুবিধ দায়িত্ব ও কর্মসূচি রূপায়ণে স্থানীয় সংস্থাসমূহের প্রশাসনযন্ত্রকে সচল করে তোলার জন্য ডাইরেক্টরেট অফ লোকাল বডিজ ও ডাইরেক্টরেট অফ মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং নামে দুটি ডাইরেক্টরেট স্বচ্ছন্দভাবে কাজ করে চলেছে এবং স্থানীয় সংস্থাগুলিকে তাদের প্রয়োজনীয় পরিষেবা প্রদান করছে। এই বিভাগের অধীন অপর একটি প্রতিষ্ঠান—কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ—৬১টি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার জমি ও বাড়ির মূল্য নিরূপণের কাজে সরাসরি যুক্ত। পর্ষদ ইতিমধ্যেই চন্দননগর পৌর নিগম এবং হাওড়া পৌর নিগমের কয়েকটি ওয়ার্ডসহ ২১টি স্থানীয় সংস্থার মূল্য নিরূপণকার্য সম্পন্ন করেছে। সম্প্রতি কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদের গঠন ও কর্মপদ্ধতির গুরুত্বপূর্ণ পরিবর্তন ঘটানো হয়েছে।

শহরের তিনশত বৎসর পূর্তি উৎসব চালাকালীন শহর জীবনের তীব্র বাধা বিঘ্নগুলির বিশেষত নাগরিকদের দৈনন্দিন জীবনযাত্রায় যেসব কষ্টের সম্মুখীন হতে হয় সে সম্বন্ধে আমরা সম্যক অবহিত আছি।

এই বাস্তবতার মধ্যে, আমাদের সরকারের মূল লক্ষ্য হল বর্তমান পৌর পরিষেবার ন্যূনতম উন্নতি এবং অবকাঠামো ও পরিবেশগুলির যথোপযুক্ত রক্ষণাবেক্ষণ। এই প্রসঙ্গে নিম্নলিখিত বিবরণগুলি উল্লেখযোগ্য ঃ

শহরাঞ্চলের বস্তিসমূহের নাগরিক এবং পরিবেশগত উন্নতিবিধান ; রাস্তা এবং যাতায়াতের সুবিধাদির উন্নতিসাধন ; স্বাস্থ্যরক্ষা-সংক্রান্ত সুবিধাদির প্রসার ; কিছু ব্যবসায়িক প্রতিষ্ঠানের বেআইনি কার্যকলাপে বাধাদান এবং পার্ক ও উদ্যানসহ সবুজ মুক্ত অঞ্চলের সংরক্ষণ।

এগুলি এবং অন্যান্য কার্যাবলির জন্য অর্থ বরাদ্দে সমস্যা আমাদের প্রচেষ্টায় গুরুত্বপূর্ণ বাধা সৃষ্টি করেছে তবুও এ বিষয়ে আমাদের দায়িত্ব পালনের জন্য আমরা এই অবস্থাকে অতিক্রমের জন্য বদ্ধপরিকর।

গগনচুম্বী অট্টালিকাসমূহের অসংযত এবং অপরিকল্পিত নির্মাণের অপপ্রয়াস বন্ধ করার জন্য সরকার ইতিমধ্যেই কলকাতা পৌর নিগম আইন, ১৯৮০ এবং হাওড়া পৌর নিগম আইন, ১৯৮০-এর প্রয়োজনীয় সংশোধন করেছেন। গগনচুম্বী অট্টালিকাসমূহের অবাধ সংখ্যাবৃদ্ধিজনিত সমস্যাগুলি পরীক্ষা করার জন্য এবং কলিকাতার নাগরিকদের বৃহত্তর স্বার্থ সংরক্ষণের জন্য এরূপ নির্মাণকার্য প্রতিহত করার ব্যবস্থা একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি পরীক্ষা করে দেখছেন।

মহাশয়, এই কথাকটি বলে আমি সভার অনুমোদনের জন্য আমাদের দাবি পেশ করছি।

## DEMAND No. 92

**Major Head: 4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Public Undertakings), 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industriès (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings).**

**Dr. Ashim Kumar Das Gupta:** Sir. with your permission and on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs. 36.28,00,000 be granted for expenditure under Demand No.92. Major Head: "4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Public Undertakings), 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Cunsumer Industries (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.9,07,00,000 already voted on account in March, 1990.)

(The Printed Speech of Dr. Ashim Kumar Dasgupta is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১। মহাশয়, বর্তমানে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নয়টি সংস্থা রয়েছে। এগুলি হল: (ক) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড, (খ) কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড, (গ) ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড, (গ) ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড, (ঙ) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউজিং কর্পোরেশন, (চ) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড, (ছ) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড, (জ) সুন্দরবন সুগারবীট প্রসেসিং কোম্পানি লিমিটেড এবং (ঝ) তিস্তা ফ্রুট অ্যান্ড ভেজিটেবল প্রসেসিং লিমিটেড। প্রথম সাতটি সংস্থা বিভিন্ন ধরনের উৎপাদন ও বিপণনের কাজে নিযুক্ত আর শেষোক্ত দুটি একটি করে কৃষিনির্ভর শিল্পের প্রকল্প রূপায়িত করার উদ্দেশ্যে গত ১৯৮৬ সালে বিধিবদ্ধ হয়েছে।

২। কেন্দ্র ও রাজ্য—উভয় শ্রেণীর রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির কাছ থেকে আশা করা হয় যে

তারা আয়ত্তি-উচ্চতায় ওঠার অন্যতম প্রধান হাতিয়ার হিসেবে কাজ করবে এবং এরা পরিকল্পনাবিদগণ কর্তৃক নির্ধারিত আর্থ-সামাজিক লক্ষ্যে পৌছানোর জন্যে অর্থনৈতিক শক্তিগুলিকে যথাযথভাবে প্রভাবিত করবে। কিছু কিছু আর্থ-সামাজিক লক্ষ্য তাদের নিজেদেরই সরাসরিভাবে পূরণ করার কথা। এই নীতিগুলি অনুসন্ধান করার সঙ্গে সঙ্গে আমাদের কিছু সক্রিয় ও বলিষ্ঠ পদক্ষেপ নিতে হবে যাতে এইসব সংস্থা ফলপ্রদ ও কার্যকর হয়ে ওঠে এবং বাণিজ্যিক সাফল্যে নীত হয়। রাজ্য স্তরে প্রচুর সংখ্যক তুলনামূলকভাবে ছোট ছোট সরকারি মালিকানাধীন সংস্থা কাজ করছে। মোটামুটিভাবে এরা নতুন কর্মসংস্থান, মূলধনী সম্পদের অর্থবহ সদ্ব্যবহার এবং সংস্থাবহির্ভূত কিছু কিছু স্থানীয় অর্থনৈতিক সুযোগ সৃষ্টি করতে সক্ষম হয়েছে। পশ্চিমবঙ্গেও আমরা এই বৈশিষ্ট্যগুলি দেখতে পাই। তবে এখানকার অনেকগুলি সংস্থা বিগত কয়েক বছরেও বাণিজ্যিক স্তরে স্বয়ম্ভর হতে পারে নি। কমবেশি সাফল্য সহকারে আমরা এখনও এই সমস্যাটিরই মোকাবিলা করে যাচ্ছি। আর্থ-সামাজিক লক্ষ্যগুলিতে অবিচল থেকে রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহকে ব্যবসায়িক দিক থেকে স্বয়ম্ভর করে তোলা আমাদের সামগ্রিক উদ্দেশ্য থাকছে। আমরা উপলব্ধি করি যে প্রযুক্তিগত উন্নতি, জীর্ণ যন্ত্রপাতির পরিবর্তন, শ্রমিকের উৎপাদনশক্তি বর্ধন এবং প্রয়োজনভিত্তিক মূলধন সরবরাহের মাধ্যমে আমাদের লক্ষ্যে পৌছানো সম্ভব। এছাড়া শ্রমিক এবং পরিচালকমন্ডলীর মধ্যে মতবিনিময়, সংযোগ ও সমঝোতা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় বলে মনে করি। এটিকে একটি নিরবচ্ছিন্ন প্রক্রিয়া হিসেবে দেখা হচ্ছে।

৩। প্রাথমিক লক্ষ্যগুলিকে মনে রেখেই ১৯৯০-৯১ সালের সরকার পরিচালনাধীন সংস্থা. বিভাগের বাৎসরিক পরিকল্পনা রচিত হয়েছে। সংস্থাগুলির কাজকর্মের উন্নতি নিশ্চিত করার উদ্দেশ্যে সংস্থাগুলির যন্ত্রপাতির পুনর্গঠন/আধুনিকীকরণের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। এই কর্মসূচির বাস্তবায়নের জন্যে ১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনার অন্তর্গত প্রকল্পগুলিতে মোট ৫ কোটি টাকা প্রস্তাবিত হয়েছে।

৪। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন নিরবচ্ছিন্নভাবে লাভ করে এসেছে। এই সংস্থাটি সেই ধারা এখনও বজায় রেখেছে। সপ্তম যোজনায় এই কর্পোরেশন পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট ৩৮,২০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন গুদাম তৈরির পরিকল্পনা গ্রহণ করেছিল। কিন্তু এই সংস্থা ইতিমধ্যেই ৩৭,৩৫০ মেট্রিক টন পণ্যসামগ্রী রাখার উপযুক্ত গুদাম তৈরি করে ফেলেছে। ১৯৯০-৯১ সালে সংস্থাটি আরও ১২,৪০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন গুদাম তৈরি করবে স্থির করেছে।

৬৫। কল্যাণী স্পিনিং মিলে ৮৪০ লক্ষ টাকার আধুনিকীকরণ তথা পুনরুজ্জীবনের একটি প্রকল্প এখন রূপায়িত হচ্ছে। গত বছর এই প্রকল্পটি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া এবং ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ ইন্ডিয়া যুগ্মভাবে অনুমোদিত করেছিলেন। এই প্রকল্প রূপায়িত হতে থাকার ফলে সংস্থাটিতে কিছু কিছু শুভ সংকেত চোখে পড়ছে। এর কাজ আগামী বছরেও চলতে থাকবে।

৬। ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেডে প্রধানত প্রযুক্তি মানোন্নয়নের মাধ্যমে সীমিত আধুনিকীকরণের কর্মসূচি নেওয়া হয়েছে। হাসপাতালগুলির যাবতীয়

সাজ সরঞ্জাম ও যন্ত্রপাতি সারানোর কাজসহ এক্স-রে মেশিন উৎপাদকদের মধ্যে নিজেকে পুনঃপ্রতিষ্ঠিত করার যে সুদৃঢ় প্রয়াস সংস্থাটি চালিয়ে যাচ্ছে, তার সুফল যথাসময়ে পাওয়া যাবে বলে আশা করা যায়।

৭। সংশ্লিষ্ট ক্ষেত্রের প্রযুক্তিবিদ বিশেষজ্ঞদের সাহায্য নিয়ে দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড এবং ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেডের পুনরুজ্জীবনের পথ খুঁজে বার করার চেষ্টা চলছে। একইভাবে, সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি লিমিটেডকৃত এতাবৎকালের পরীক্ষা-নিরীক্ষার ফলাফল এবং তিস্তা ফ্রুটস অ্যান্ড ভেজিটেবল্ প্রসেসিং লিমিটেডের বাণিজ্যিক স্বয়ম্ভরতার বিষয়গুলিও খতিয়ে দেখা হচ্ছে। ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল তার ২৫,০৮৮টি মাকুর ক্ষমতা নিয়ে ব্যবসায়িক সাফল্যলাভের চেষ্টা অব্যাহত রেখেছে। আশা করা যায় অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে সংস্থাটি তার কাজের সম্প্রসারণ করতে পারবে এবং উৎপাদনের বহুমুখীনতা অর্জন করার উপযুক্ত কর্মসূচিও নিতে পারবে।

৯৮। এই সংস্থাগুলির কার্যকর মূলধনের চাহিদা মেটানোর জন্য যতখানি সম্ভব পরিকল্পনা বহির্ভূত সাহায্যের প্রস্তাব বাজেটে রাখা হয়েছে। ৯২ নং অনুদানের অধীন পরিকল্পনা-বহির্ভূত খাতে প্রস্তাবিত মোট ব্যয়-বরাদ্দের পরিমাণ হল ৩১ কোটি ২৮ লক্ষ টাকা, যার মধ্যে পশ্চিমবঙ্গ সীড কর্পোরেশনের জন্য ১০ কোটি টাকা ধরা রয়েছে।

৯। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে সরকারি মালিকানাধীন সংস্থাগুলিতে ব্যবসায়িক অসাফল্যের দরুন জনমানসে এক ধরনের বিরূপতা সৃষ্ট হয়েছে। এ কথা স্বীকার্য যে এই সব সংস্থার মধ্যে যাদের ব্যবসায়িকভিত্তিতে চলার কথা, অথচ যারা এখনও পর্যন্ত বণিজ্যিক স্বয়ম্ভরতা অর্জন করতে পারে নি, তাদের নিজের পায়ে দাঁড়াতেই হবে। যদি উৎপাদনের প্রয়োজনীয় উপাদানগুলি এদের কাছে-সময়মতো পৌঁছে দেওয়া যায়, তা হলে এই সংস্থাগুলির পক্ষে বাণিজ্যিকভাবে সফল হবার এবং সেই সাফল্য রাখার সুস্পষ্ট সম্ভাবনা আছে। বলা বাহুল্য, সরকারি উদ্যোগসমূহ শুধুমাত্র মুনাফা অর্জনের সংকীর্ণ উদ্দেশ্যে পরিচালিত হয় না, এবং হওয়া উচিতও নয়। এখানেই বেসরকারি সংস্থার চাইতে সরকারি সংস্থা অনেক সু-উদ্দিষ্ট। যাই হোক, সম্পদের প্রচন্ড অভাবসহ আরও নানাবিধ সমস্যায় জর্জরিত হয়েও আমরা সমস্ত সরকারি সংস্থাকে বাণিজ্যিকভাবে সফল করে তোলার প্রয়োজনীয়তা সম্বন্ধে অবহিত আছি। তাই এদের প্রত্যেকটির জন্য যথোপযুক্ত কর্মসূচি তৈরি করা হচ্ছে।

১০। এই কটি কথা বলে, মাননীয় মহাশয়, ১৯৯০-৯১ সালের সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের নিয়ন্ত্রণাধীন সংস্থাসমূহের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি আমি পেশ করেছি, তার অনুমোদনের অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 93

**Major Head: 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings) 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excludings Public Undertakings)**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 37,35,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Head : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings) 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excludings Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.9,33,75,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

## DEMAND No. 94

**Major Head : 4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Head : "4859—Capital Outlay on Telecommnuication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries".

(This is inclusive of a total sum of Rs.3,12,50,000 already voted on account in Maroh, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

[1-10 — 1-20 P.M.]

## DEMAND No. 95

**Major Head : 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Works and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed Sick Industries).**

**Dr. Ashim Kumar Das Gupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,20,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public

Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Works and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.3,80,00,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

### DEMAND No. 96

**Major Head: 6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)**

**Dr. Ashim Kumar Das Gupta:** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,98,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Head: "6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.3,49,50,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

### DEMAND No. 97

**Major Head: 4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Shir Jyoti Basu:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,30,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head: "4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.57,50,000 already voted on account in March, 1990.)

[The written Speech which was taken as read had been printed along with Demand No.24]

### DEMAND No. 99

**Major Head: 7610—Loans to Government Servants etc., and 7615—Miscellaneous Loans**

**Dr. Ashim Kumar Das Gupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,00,60,000 be granted expenditure under Demand No. 99, Major Head: "7610—Loans to Government Servants etc., and 7615—Miscellaneous Loans".

(This is inclusive of a total sum of Rs.10,00,15,000 already voted on account in March, 1990.)

**Mr. Speaker** : The speeches of the Minister-in-charge of various heads can be collected from publication counter and time limits for submissions of cut motions had been notified upto 1 p.m. on 5th April. But on the request of the Chief Whip of the Opposition it has been extended till 1 p.m. on 7th April. Cut motions can be filed in the Office by 7th April at 1 p.m.

As members are aware I shall be proceeding tomorrow morning to attend the Excutive Committee meeting of the Commonwealth Parliamentary Association being held in the Batsowana. As you all know that last conference of the Parliamentary Association was held in Barbados, where I was elected as a member of the Excutive Commitee to represent Asian region. The Asian region combined Pakistan, India, Bangladesh, and Srilanka. The Committee meeting is held between one conference and another conference called Meet Conference meeting. This is being held in Batsowana capital of Gaberel and will continue till 10th of April. So I will be proceding via London tomorrow and will be returning to Calcutta on 15th. During this period our Subject Committees will be working. There are four new Subject Committee. I expect co-opration of all the members because we are still highly in the exercise as regards the working of the Subject Committee. They have been doing some work for the past one year as House Committee. We have now been doing this exercise for the past one year. This year we have extended it to seven Subject Committee. We want to work in a more elaborate manner. The Chairman of the Committee who have met in my Chamber discussed all the matters with me. Lot of work have been done, lot of work has to be done. We have increased numbers of Committee rooms in the Assembly for the purpose of the work of the Subject Committee. I look forward to the co-operation and active participation of all the members. Not only senior members but also junior members who have come in most probably for the first time are being made members of the Subject Committee. There are some Chairmen also. I am sure that this exercise will give us more experience in the years to come and we can make the functioning better. Members will be having only one full budget session before 1992 February, vote when we will have to go to the poll again. I intend that the budget

procedure has to be further steamlined. We have steamlined it. But it has to be further steamlined. I belive that once budget papers are placed on the Table of the House formal moving of demands by a Minister should not be necessary, because after placing the budget out demands becomes entirely irrelevant and redundant and it will take a lot of time and lot of undue expenditure of the Assembly also. It does not serve any purpose in the participation for debates, because the documents are there, papers are being handed out to each and every member. I think more active participation will be made in the Committee system itself. I am sure that due to this innovation Parliamentary system will become meaningful and effective. I look forward to your better co-operation and I hope you will all during these 15 days be in a healthy and hearty condition and I will also have a vibrant session after I return.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** আপনার যাত্রা শুভ হোক, আর কি বলব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাফেয়ার্সের মিটিংয়ে যাচ্ছেন। আপনি আমাদের পশ্চিমবঙ্গের স্পিকার কিন্তু আমি মনে করি ভারতবর্ষের মধ্যে যত জন স্পিকার আছেন তাদের মধ্যে আপনিই সবচেয়ে বেশি দক্ষ। এটা দ্ব্যর্থহীন ভাষায় আমরা বলব। শুধু বাংলা নয়, যেখানে যাচ্ছেন সেখানে স্পিকার কনফারেন্সে গিয়ে বাংলার মান রাখবেন। বাংলার স্পিকার হিসাবে সেখানে আপনার দ্ব্যর্থহীন উদ্দীপ্ত কণ্ঠ সেখানে স্পিকার কনফারেন্সে ভারতবর্ষের প্রতিনিধি হয়ে আসবেন এই বিশ্বাস আমার আছে। আমার দল এই আশা রাখেন। আপনার এই যাত্রাপথ শুভ হোক এবং আপনি সুস্থ দেহে ফিরে আসুন আমি ভগবানের কাছে এই প্রার্থনা করব। প্রার্থনা করব যে, পুনরায় ফিরে এসে আগের মতো সুন্দরভাবে এই বিধানসভা পরিচালনা করুন।

[1-20 — 1-28 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার আপনার বিদেশে যাবার খবর শুনলাম। আপনার যাত্রাপথ নিরাপদ, নির্বিঘ্ন হোক এই আমাদের কামনা। আপনি এখানে অত্যন্ত দক্ষতার সঙ্গে অ্যাসেম্বলি পরিচালনা করেছেন এবং সুস্থ দেহে এবং সুস্থ মনে ফিরে এসে আবার সুন্দরভাবে এই বিধানসভাকে পরিচালনা করবেন এই আমাদের কামনা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংক্ষিপ্ত এই কয়েকদিনের সভা আপনি আপনার স্বাভাবিক দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন। কিছুদিন অনিবার্য কারণে এই সভার কাজ বন্ধ থাকলেও সাবজেক্ট কমিটিগুলির কাজ চলবে আপনি জানিয়েছেন। এই বাজেটকে আপনি নতুনভাবে চালু করেছেন। এই সাবজেক্ট কমিটি কেরালায় চলছে এবং পশ্চিমবঙ্গে চালু হয়েছে সম্প্রতি। আজকে আপনার দৃষ্টিভঙ্গির ফলেই এই বিধানসভার সদস্যরা আরও বেশিমাত্রায় রাজ্য বাজেটকে উন্নত করবার সুযোগ পেয়েছেন। এক্ষেত্রে অতীতে শুধুমাত্র বিতর্কে অংশ গ্রহণ করার সুযোগ ছিল। আপনার দৃষ্টিভঙ্গির ফলে, ইমাজিনেশনের ফলে বিধানসভার সদস্যরা আজকে আরও বেশি করে যুক্ত হবার সুযোগ পেয়েছেন। সাবজেক্ট কমিটি তেরি করেছেন বলেই ডিপার্টমেন্টাল বাজেটকে আরও পুঙ্খানুপুঙ্খরূপে তারা দেখেছেন।

এই কারণে আপনাকে ধন্যবাদ জানাই। আপনার বিদেশ যাওয়ার কারণে বিধানসভার অধিবেশন কয়েকদিন বন্ধ থাকবে, ফলে সাবজেক্ট কমিটির কাজগুলো সদস্যরা ভালোভাবে করতে পারবেন। আজকে ভারতবর্ষে যে কয়জন অধ্যক্ষ আছেন তাদের মধ্যে আপনি যোগ্যতম সেটা প্রমাণিত হয়েছে বহুবার। বিভিন্ন অনুষ্ঠানে, সম্মেলনে আপনি আপনার যোগ্যতা প্রমাণ করেছেন, সেইজন্য আমরা গর্বিত। আপনার বিদেশযাত্রা শুভ হোক এবং সুস্থ দেহে ফিরে আসুন এই কামনা করি। আগামী ১৬ তারিখে পুনরায় যখন বিধানসভা বসবে এবং সভা স্বরব হয়ে উঠবে তখন আপনার যোগ্য নেতৃত্ব আমরা পাব, এই বলে আপনাকে আবার শুভেচ্ছা জানিয়ে শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে উদ্দেশ্যে বিদেশে যাচ্ছেন তারজন্য রইল আমার রক্তিম অভিনন্দন। আপনি পশ্চিমবঙ্গের বিধানসভা যেভাবে যোগ্যতার সঙ্গে পরিচালনা করেছেন, আশা করি যে উদ্দেশ্যে বিদেশে যাচ্ছেন সেখানেও আপনার যোগ্যতার উজ্জ্বল স্বাক্ষর রেখে আসবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের এশিয়া রিজনের পক্ষ থেকে আপনি কার্যকর সদস্য নির্বাচিত হওয়ায় পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য এবং পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা অত্যন্ত আনন্দিত হয়েছি এবং গর্ব অনুভব করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, সংসদীয় শাসন-ব্যবস্থার দীর্ঘদিনের ইতিহাস আছে। তা সত্ত্বেও বর্তমানে সকলের প্রয়োজন মেটাবার জন্য সংসদীয় ব্যবস্থা নানা বিবর্তনের মধ্যে দিয়ে চলেছে। এই সংসদীয় ব্যবস্থা যাতে সকলের প্রয়োজনীয়তাকে সুষ্ঠুভাবে এফেকটিভলি মেটাতে পারে সেজন্য সি.পি.এ. দৃষ্টি দেবেন। আপনার নেতৃত্বে নতুন নতুন দিগন্তের সূচনা ঘটবে। এই আশা করে আপনার বিদেশ যাত্রার সাফল্য কামনা করে এবং শারীরিক সুস্থতা কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री नवाब जानी मिर्जा** : माननीय स्पीकर सर, आप जो यात्रा करने जा रहे हैं हमें मालूम हैं कि आप समस्या के समाधान करे कामयावी के साथ वापस आयगे। हमारी शुभकामना आपके साथ हैं।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভা পরিচালনার ক্ষেত্রে আপনার দক্ষতার কথা অস্বীকার করার উপায় নেই। আমি বিশ্বাস করি আপনি বিদেশে গিয়েও আপনার দক্ষতার পরিচয় রাখবেন। ইতিমধ্যে এই বিধানসভায় যে সাবজেক্ট কমিটি চলবে সেই সাবজেক্ট কমিটি আপনিই তৈরি করে দিয়েছেন। এটা আপনি গত বছর থেকে প্রবর্তন করেছেন। বাজেট ইন ডেপথ স্টাডি করার জন্য এর যথেষ্ট মূল্য আছে। গত বছরে আমরা এই সাবজেক্ট কমিটি বয়কট করেছিলাম। কারণ আপনি বলেছিলেন যে, যে সাবজেক্ট কমিটিতে পার্টিসিপেট করবে সে আর সেই সাবজেক্টের উপর অংশগ্রহণ করতে পারবে না বাজেট ডিসকাশনে। এতে আমাদের আপত্তি ছিল। এবারে আপনি সেই বিধি-নিষেধ তুলে দিয়েছেন। সেইজন্য আমরা আবার সাবজেক্ট কমিটির উপর বয়কট তুলে নিয়েছি। এবারে আমরা অংশগ্রহণ করছি। সর্বশেষে আপনার বিদেশ সফর-এর সাফল্য কামনা করে, আপনি সুস্থভাবে ফিরে আসুন এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি পার্লামেন্টারি কমনওয়েলথ অ্যাশোসিয়শেনের একজিকিউটিভ কমিটির সদস্য নির্বাচিত হয়ে আমাদের এই বিধানসভার মুখ উজ্জ্বল করেন নি শুধু, সারা ভারতবর্ষের মুখ উজ্জ্বল করেছেন। আপনি ইন্টারন্যাশনাল ফোরামে প্রতিনিধিত্ব করতে যাচ্ছেন, এটা আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার গর্ব এবং এই গর্বে আমরা গর্বান্বিত। আপনার যাত্রা পথে শুভ কামানা করছি, আল্লার দোয়ায় আপনি সুস্থ হয়ে ফিরে আসুন, ১৬ তারিখে আবার আপনার সঙ্গে দেখা হবে, সাবজেক্ট কমিটি সুষ্ঠুভাবে চলবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Thank you. I am gratefull to all the members of this House, both to the ruling party and to the opposition, and to the group of leaders of the different political parties. With their co-operation this part of the Assembly Session has been done effectively. I am grateful to all of you for your co-oparation and help. I am carrying your good wishes to the people of Botswana. With these words I adjourn the House till 1 p.m. on Monday, the 16th April, 1990.

## ADJOURNMENT

The House was then accordingly adjourned at 1.28 P.M. till 1 P.M. on Monday, the 16th April, 1990 at the Assembly Hosue, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta on Monday, the 16th April, 1990, at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 2 Ministers of State and 153 Members.

[1-00–1-10 P.M.]

**(Noise)**

(Several Congress (I) Members rose in their Seats)

### OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri B.T. Ranadive veteran Communist leader and leader of the toiling masses and Shri Shekhar Chatterjee, a renowned stage and film Actor.

### Shri B. T. Ranadive

The Veteran Communist leader and leader of the toiling masses Shri Balachandra Trimbak Ranadive breathed his last in Tata Memorial Hospital, Bombay on Friday morning, the 6th April, 1990. He was 85.

Shri Ranadive popularly known as 'B T R,' was born on December 19. 1904 at Pune in a family of Social reformers and supporters of the Prathna Samaj Movement. He was a meritorious student and had his MA from the Bombay University. He was influenced by the Marxian Economics and Communist movement. He got the membership of the Communist Party in 1928. He started Organizing the Textile Railway Workers of Bombay. He became the President of the Lal Bavta Girni Kangar Union in 1928-29 and formed the Great Indian Peninsular Railway Workers Union in Bombay. In 1930 he led the Railway Workers Strike. He was a delegate of the Communist Group of the Calcutta Conference of the All India Trade Union Congreess. From 1934 to 1942 he engaged himself in Organising the Communist Party and Worker's movements in Maharashtra and in Bombay. In 1943, he was appointed to the Politbureau of the Communist Party of India. In 1948 he became the General Secretary of the Communist Party of India in the Second Congress of the Party held in Calcutta and held the Post till 1950. He was elected as a member of the Central Committee in the

third and in the fourth Congress of the Communist Party held in Maduari and Palghat in 1954 and 1956 respectively. In 1958 and 1961 he was elected as a member of Central Secretariat in the Fifth and Sixth Congress of the Communist Party held at Amritsar and Vijaywada. In the Seventh Congress in Calcutta on 1964 the Communist Party was devided and he joined the newly formed Communist Party of India (Marxist) and since then he was a member of the Politbureau and the Central Committee of the Party till his death. In 1970, Central of Indian Trade Union was formed and BTR has been the President of the Organisation since its birth and took a leading part in programmes for Worker's Education, Cadre building and Women's Participation in Trade Union movement.

Shri Ranadive authored over twentyfive books on Political affairs including 'The Crisis of Indian Economy,' 'Working Class and National Defence,' 'Euro Communism,' 'India's Starling Balances', 'Jobs for all' and others. He was the Editor of the News Magazine 'The Marxist' and was regular contributor to the Party's Organ 'People's Democracy'. He spent nine years of his life in the Jail both in British period and in free India and went underground for four years. He travelled widely in Vietnam and Romania. At the death of Shri Ranadive the Country has lost a true friend of the Working Class, a veteran freedom fighter and an able Political Trade Union Leader.

### Shri Shekhar Chatterjee, Actor

Shri Shekhar Chatterjee, a renowned stage and film actor died in the SSKM Hospital, Calcutta on Friday, the 6th April, 1990. He was 66. Born at village Dharmadha in the district of Nadia on 5th May 1924. He begun his career as a School teacher and Associated himself with the Indian People Theatre Association along with Debabrata Biswas, Hemanta Mukherjee, Mrinal Sen and others. In the fifties he joined Utpal Dutta's Little Theatre Group. Latter he founded group theatre units, named 'Theatre Unit,' and 'Unity Theatre'. He came in the limelight of theatre World in 1965 with his memorable performance as Sharal Singh in the play 'Kollol', which created sipples in contemporary Bengali theatre. He acted many memorable roles in the dramas 'Mallika', 'Chowranghee', 'Kari Diye Kinlam', 'Begam Meri Biswas' etc. He had acted in several films including Satyajit Ray's 'Abhijan', Mrinal Sen's 'Bhubon Shome', 'Interview', 'Chorus', 'Calcutta Ekattar' and Richard Attenborough's 'Gandhi'.

He had also directed many theatres and films. Under his direction 'Pantulaha' won the best Drama in the Asian Drama Competition in

1986 at Hongkong. He was honoured with Sangeet Natak Academi Award in 1989. The Bengali film 'Basudhara' directed by him won the best award in the 31st National Film Festival in 1984. Shri Chatterjee was also associated with All India Radio for more than three decades. At his death the Country has lost a versatile stage and film actor Personality.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon'ble Members stood in silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen. Secretary will send the message of condolence to the Members of bereaved family of the deceased.

(At this stage several members of different parties rose to speak)

**মিঃ স্পিকার ঃ** বসুন, রবীন বাবু আপনি বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমাকে ডাক্তারবাবুরা ৫০ ভাগ কথা বলতে বলেছেন। সেইজন্য আমি অনুরোধ করব যে ৫০ ভাগের বেশি যেন আমাকে কথা না বলতে হয় এবং আমাকে যেন প্রোভোক করা না হয়। যেকথাটি আমি বলছি সেটা হচ্ছে যে, আজকে সকালবেলায় খবরের কাগজ পড়ে খুবই স্তম্ভিত হয়ে গেছি। আনন্দমার্গীর যে সংগঠন সেই সংগঠন আমাদের রাজ্য পশ্চিমবঙ্গের। যেখানে গণতান্ত্রিক আন্দোলনের দুর্গ, সেখানে তারা একটা ঘাঁটি করেছে। তাদের কাজকর্ম বিদেশীদের সঙ্গে যুক্ত, সি আই এ এর সঙ্গে যুক্ত। সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ যেটা দেখা যাচ্ছে যে, তারা পাকিস্তান থেকে অস্ত্রসস্ত্র নিয়ে আসছে এবং ট্রেনিং নিচ্ছে।

[1-10–1-20 P.M.]

আজকে আমাদের সর্বোচ্চ নেতৃত্বকে খুন করার পরিকল্পনা করছে, '৭০ সালে কমরেড জ্যোতি বসুকে খুন করার চেষ্টা হয়েছিল এবং কমরেড শচীন সেনকে খুন করার চেষ্টা হয়েছে। সারা ভারতবর্ষের বিভিন্ন নেতৃত্বকে খুন করার চেষ্টা হয়েছে। '৭৩ সালে সুপ্রীম কোর্টের বিচারপতি কে. এন. রায়, ললিত নারায়ণ মিশ্রকে ওরা খুন করার চেষ্টা করেছিল।

**মিঃ স্পিকার ঃ** সুপ্রিম কোর্টের নয়, হাইকোর্টের।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি আজও আতঙ্কিত কমরেড জ্যোতি বসু সমেত অন্যান্য নেতৃবৃন্দকে ওরা খুন করার চেষ্টা করছে। সবচেয়ে দুর্ভাগ্যের বিষয়—আমি এই ব্যাপারে স্বাগত জানাই সুব্রত বাবুকে [***] যখন এদের পক্ষে কথা বলেছেন তখন সুব্রতবাবু এর বিরোধীতা করেছেন। আমি চাই এইসব দেশদ্রোহিতার বিরুদ্ধে কঠোর ভাবে ব্যবস্থা নেওয়া হোক এবং তাদের গ্রেপ্তার করা হোক। সমগ্র ভারতবর্ষে আজকে ভারত বিরোধী কাজ

Note : *** Expanged as order by the Chair.

হচ্ছে—কাশ্মীর থেকে শুরু করে পাঞ্জাবে, আসামে সর্বত্র একটা চক্রান্ত হচ্ছে। কংগ্রেস এই সবের ব্যাপারে মদত দিচ্ছে। আমি চাই সরকার এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন এবং দলমত নির্বিশেষে সকলে জাতীয়তাবিরোধীর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণে সাহায্য করুন।

**মিঃ স্পিকার ঃ** মমতা ব্যানার্জি ও ভোলা সেনের নাম বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি একটা অনুরোধ করব যে, এই হাউসের একটা ঐতিহ্য আছে—আপনি এই কথা বারবার বলেছেনও—আপনি নিজেও সম্মানের সঙ্গে এই হাউসকে চালিয়েছেন, আপনি কি নিজে মনে করেন না—পশ্চিমবাংলার বিধানসভায় বহুবার আন্তর্জাতিক সমস্যা নিয়ে আলোচনা হয়েছে এবং সিদ্ধান্ত গ্রহণও হয়েছে—এই যেসমস্ত কোশ্চেন, স্টেটমেন্ট আছে এর চেয়ে অনেক গুরুত্বপূর্ণ কাশ্মীর সমস্যা? এবং এটা হচ্ছে একটা জাতীয় সমস্যা। একটা আন্তর্জাতিক সমস্যা হিসাবে পরিগণিত যে মুক্তি মহম্মদ সঈদ তিনি হাউসে উপস্থিত হচ্ছেন না। আজকে কেন্দ্রীয় সরকার তাদের নেতা ভি. পি. সিং-এর বিরুদ্ধে অভিযোগ করছেন, এই সমস্ত জিনিসগুলি তারা করছেন। আসামে আগে বাঙালিদের খুন করা হত, এখন সমস্ত বাঙালি, অবাঙালি ব্যবসায়িদের খুন করা হচ্ছে। আজকে এই ইস্যু যদি গুরুত্বপূর্ণ হয়ে যায় এবং এটা এই বিধানসভায় মর্যাদা প্রাপ্ত হবে কি না—এই ব্যাপারে আমাদের ডেপুটি লিডার আপনাকে লিখিত ভাবে জানিয়েছেন—এটা আপনি বলুন। আপনারা সংখ্যালঘিষ্ঠদের ব্যাপারে অনেক অ্যাডভার্টাইজমেন্ট করেছেন, সরকার থেকেও সংখ্যালঘিষ্ঠদের ব্যাপারে অ্যাডভার্টাইজমেন্ট করছেন, তাই আমি বলব এর ঐতিহ্য রক্ষা করার জন্য কাশ্মীরকে প্রেস্টিজ ইস্যু না করে, আসাম এবং পাঞ্জাবকে নিয়ে যে জাতীয় সমস্যা সৃষ্টি হয়েছে আজকে সেখানে কেন্দ্রীয় সরকারের আইনশৃঙ্খলা দেখে মনে হচ্ছে That is not a bad Government, there is no Government. আসামে কোনও সরকার নেই, আজকে উপাচার্য খুন হয়ে যাচ্ছে, অথচ মুক্তির মেয়েকে খুন করবার জন্য সারেন্ডার করে দেয়। ওরা পাকিস্থানের গুপ্তচর, বেনামে মার্কিন সাম্রাজ্যবাদের দালাল, পাকিস্তানের দালাল, এদের এম. এল. এ. শিপ কেড়ে নেওয়া উচিত।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয় গতকাল যে ঘটনা ঘটেছে পশ্চিমবঙ্গে, ইতিপূর্বে এই রকম ঘটনা ঘটেছে কি না আমার জানা নেই। কারণ, সন্ন্যাসীরা যে এই রকম ঘাতক হতে পারে তা ইতিহাসে বিরল। আজকে সন্ন্যাসীর ঝোলা থেকে রুদ্রাক্ষের মালার বদলে দেখা গেল ১২টি বিদেশি রিভলভার। আর সেই রিভলবার দিয়ে কি করা হবে? আজকে যাঁরা দেশপ্রেমিক, আজকে পশ্চিমবাংলাকে যাঁরা নতুন করে গড়ে তুলছেন তাঁদের হত্যা করবার ষড়যন্ত্র চলছে। বি. এস. এফ. এর যে আই. জি. তাঁদের হাতেনাতে ধরে ফেলেছেন, তাই আজকে একটা বড় ধরনের বিপদ এড়ানো গেছে। এইজন্য বলতে চাই যে, ওই যে তিলজলা, ওখানে উপাসনা ভজন কিছু হয় না, ওখানে নরহত্যার পরিকল্পনা চলে, এটা আমি মনে করি। তাই ওদের দিকে সজাগ দৃষ্টি রাখা দরকার। এবং ওই সংগঠনকে ব্যান্ড করা দরকার। ভারতবর্ষে বহু ধর্মীয় প্রতিষ্ঠান আছে, এই জিনিস আমরা কখনও দেখিনি। মুখ্যমন্ত্রীকে গুলি করেছিল পাটনাতে, উনি অল্পের জন্য বেঁচে যান, কিন্তু আপনি জানেন স্যার, একজন এল. আই. সি.-র কর্মি মারা গেল সেই গুলিতে। কেন্দ্রীয় মন্ত্রী

শ্রী এল. এন. মিশ্রকে ওঁরা হত্যা করেছিল এবং চিফ জাস্টিস এ. এন. রায়কেও তারা মারবার ষড়যন্ত্র করেছিল। তাছাড়া ওরা ভারতবর্ষের বড় বড় নেতাদের মারবার চক্রান্ত করছেন। সেজন্য আজকে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই জিনিস দেখা দরকার। অতীতে শ্রীমতী ইন্দিরা গান্ধী এদেরকে ব্যান্ড করেছিলেন। সুব্রতবাবু ওঁদের নিন্দা করেছেন, কিন্তু দুঃখের বিষয়, আজকে ওঁদের দুজন এম. পি. তার মধ্যে একজন মহিলা, যিনি বিশ্ববিদ্যালয়হীন বিশ্ববিদ্যালয় থেকে পাশ করেছেন এবং আর একজন হেরে গেছেন, তাঁরা এইসব জিনিসে মদত দিচ্ছেন। এবং বি. জে. পি.-র একটা অংশের মদত আছে। সেজন্য বলতে চাই, এটা কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পক্ষে দেখা দরকার। দেশের মধ্যে যাঁরা এইভাবে ধর্মকে জড়িয়ে রাজনীতি করছে এবং হত্যাকান্ডের ষড়যন্ত্র করছে বা এই ধরনের কাজকর্মে লিপ্ত হয়েছে তাদের ব্যান্ড করা উচিত বলে আমি মনে করি। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা প্রসঙ্গ উত্থাপন করতে চাই, সেটা হচ্ছে, এখন হাউস চলছে, এমন একটা সময় হাউস চলছে অথচ সরকার পক্ষ এখানে যে কাশ্মীর নিয়ে আলোচনা করবার দরকার আছে, এর একবারও প্রয়োজনিয়তা অনুভব করলেন না। পাকিস্তানি সৈন্য, পাকিস্তানি প্রধানমন্ত্রী, তাঁরা ভারতবর্ষের শান্তিশৃঙ্খলা বিঘ্নিত করছে এবং মার্কিন সাম্রাজ্যবাদী চক্রান্ত আছে। আমাদের মুখ্যমন্ত্রী বলছেন, ভি. পি. সিং বলছেন, আমরা সকলেই বলছি, কিন্তু দুর্ভাগ্যের বিষয় একটা জিনিস লক্ষ্য করলাম যে, কাশ্মীর নিয়ে সরকার আলোচনা করলে ভাল এবং সারা ভারতবর্ষের লোক জানত যে, আজকে পশ্চিমবাংলার লোক কাশ্মীর নিয়ে আলোচনা করছে, কাশ্মীর নিয়ে গভীর উদ্বেগের মধ্যে রয়েছে সেটা আমরা প্রকাশ করতাম আপনার মাধ্যমে এই বিধানসভায় বলতাম। আমরা সবাই বলি যে, কাশ্মীর ভারতবর্ষের অঙ্গরাজ্য, অঙ্গরাজ্যের স্বাধীনতা বিপন্ন, অঙ্গরাজ্যের মানুষ বিপন্ন। সেখানে ভাইস-চ্যান্সেলারকে খুন করা হলো তার লোককে খুন করা হলো কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, মুফতি মহম্মদ সঈদ এর মেয়ের উদ্ধারের জন্য পাঁচজন (৫) উগ্রপন্থীকে ছেড়ে দেওয়া হল কিন্তু ভাইস-চ্যান্সেলার, শিক্ষক এঁদের ছেড়ে দেবার জন্য কেন তিনজন (৩) উগ্রপন্থীকে ছাড়া হল না সেটাই আশ্চর্যের বিষয়। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী জাজকে পাঠিয়ে আলোচনা করছেন। কিন্তু কেন আজকে আলোচনা করা হচ্ছে না যে, কেন এই অমূল্য প্রাণগুলো গেল। আমরা এই নিয়ে আলোচনা চাই। আজকে মুখ্যমন্ত্রী বলছেন, ভি. পি. সিং বলছেন পাঞ্জাব, হরিয়ানা বর্ডার থেকে আরম্ভ করে কাশ্মীর সব জায়গায় সন্ত্রাসবাদিরা বিরাটভাবে বিচরণ করছে। এটা আজকে সবাই মিলে আলোচনা করবার দরকার আছে।

[1-20–1-30 P.M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালে আমি আসতে আসতে খবরের কাগজে দেখছিলাম এবং যে ঘটনা শুনলে একদম শিউরে উঠতে হয়, ধর্মের নামে সাংঘাতিকভাবে চক্রান্ত করে বিভিন্ন বামপন্থীদের হত্যা করার যে ষড়যন্ত্র আজ বি. এস. এফের ডি. আই. জি. ধরে ফেলেছেন। আমার প্রশ্নটা হচ্ছে, এখানে আমরা দলমত নির্বিশেষে সকলে মিলে যারা ধর্মীয় অনুষ্ঠানের নামাবলি গায়ে দিয়ে অস্ত্র বিদেশ থেকে আমদানি করে

বামপন্থী রাজনৈতিক নেতাদের হত্যা করার চক্রান্ত করছে, তার নিন্দা হওয়া দরকার। সেই সঙ্গে আমি আরও বলছি যে, এটা গভীরভাবে ভাববার দরকার। ১৯৭০-৭১ সালের আনন্দমার্গীদের চক্রান্তের কথা মনে রেখে, আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি যে, ধর্মের নামে এটা একটা ভয়াবহ ব্যাপার চলছে, মানুষকে হত্যা করা হচ্ছে। তিলজলায় আমরা যেসমস্ত ঘটনা দেখেছি যে, বিভিন্ন জায়গায় মড়ার মাথা নিয়ে নাচানাচি, সেটা আরও কঠোর ভাবে দমন করতে হবে এবং সরকারের তরফ থেকে তারা যাতে আর না এগোতে পারে, তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীকে এবং কেন্দ্রের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে এই হাউসের সামনে দুটি বিষয় উত্থাপিত হয়েছে। আপনার বিচক্ষণতার কাছে এটা একটা প্রশ্ন, যে কোন বিষয়টা আপনার কাছে গুরুত্ব পাবে। কাশ্মীরে দেশবিরোধী অবাঞ্ছিত কার্যকলাপের ফলে ভারতবর্ষের ঐক্য সংহতি এবং সার্বভৌমত্ব বিপন্ন হচ্ছে। আমাদের পাশের রাষ্ট্র থেকে এক হাজার বছরের যুদ্ধের হুমকি দেওয়া হচ্ছে। কাশ্মীর বিশ্ববিদ্যালয়ের উপাচার্য তিনি একজন বিখ্যাত ইসলামিক পন্ডিত, তাকে উগ্রপন্থীরা খুন করেছে এবং এইচ. এম. টি.-র জেনারেল ম্যানেজার তাঁকেও উগ্রপন্থীরা খুন করেছে। কেন্দ্রের স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যাকে ছাড়ানোর জন্য ছ'জন মিলিট্যান্টকে ছেড়ে দেওয়া হয়েছিল, কিন্তু উপাচার্যকে বাঁচাবার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমাদের প্রধানমন্ত্রী বলছেন, সারা দেশে যুদ্ধের আবহাওয়া চলছে। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী বলছেন, না যুদ্ধের কোনও সম্ভাবনা নেই। প্রধানমন্ত্রীর সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর বক্তব্যের অমিল দেখা যাচ্ছে। কাশ্মীর ভারতবর্ষের অবিচ্ছেদ্য অঙ্গ, এর ঐক্য এবং সার্বভৌমত্ব বিপন্ন। তাই এই হাউসে আমাদের কাশ্মীর সম্পর্কে শুধু আলোচনা নয়, পূর্ণাঙ্গ আলোচনা হওয়া দরকার। কাশ্মীরে যেসব ঘটনা ঘটছে তার বিরুদ্ধে বাংলার সকল মানুষকে একসাথে রুখে দাঁড়িয়ে দেশের ঐক্য এবং সংহতি রক্ষার জন্য সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমাদের বলা দরকার। এই সঙ্গে বলা যেতে পারে, পাঞ্জাব এবং আসামেও নিরীহ মানুষকে খুন করা হচ্ছে। কিন্তু দুঃখের বিষয়, আমাদের শাসকদল বলছেন কোনও একটি সংগঠন তাদের লোকদের নাকি মারার পরিকল্পনা করছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, আজকে যে বিষয়ের উল্লেখ সুভাষ বোস, সাত্ত্বিক বাবু করেছেন বিধান সভায় বিভিন্ন সময়ে এইসব বিষয় নিয়ে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। আমরা বিগত ৭-৮ বছর ধরে দেখছি বিশেষ করে সীমান্তবর্তী এলাকাতে আনন্দমার্গীরা সশস্ত্র ভাবে বিচরণ করে পরিকল্পনা করে আর. এস. এস. প্রাউটিস্ট, আমরা বাঙালি তারা উত্তেজনা তৈরি করছে। সীমান্তবর্তী এলাকায় একটা অশান্তির পরিবেশ তৈরি হয়ে গেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ায় সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হচ্ছে, বামপন্থী কর্মীদের সুস্থ প্রগতিশীল মানুষের প্রচেষ্টায় শান্তি রক্ষিত হচ্ছে এটা ঠিক, কিন্তু যেকোনও অবস্থাতে পশ্চিমবঙ্গে বিস্ফোরক অবস্থার সৃষ্টি হতে পারে। আমরা সংবাদপত্রে দেখছি আনন্দমার্গীরা পরিকল্পিত ভাবে বহু জায়গায় খুন করছে। তার পাল্টা প্রতিক্রিয়া হতে পারে, পশ্চিমবঙ্গের জনগণ তার পাল্টা ব্যবস্থা নিচ্ছে। সেজন্য আজকে যে বিষয় উত্থাপিত হয়েছে তা নিয়ে পরিষ্কার ভাবে বিধান সভায় বিস্তারিত আলোচনা হওয়া দরকার এবং রাজ্য সরকারের তরফ থেকে এর মোকাবিলা করা দরকার, জনগণকে সঙ্গে নিয়ে সংঘবদ্ধ ভাবে

এর প্রতিরোধ হওয়া দরকার। আর একটা বিষয় কংগ্রেসের তরফ থেকে যা আলোচনার জন্য উঠেছে সেই বিষয়ে পরিস্থিতি কোথায় যাচ্ছে সেটার উপর নজর রেখে ভবিষ্যতে আলোচনা অনুমোদন করলে বাধিত হব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে যে দুটি ইস্যু এসেছে দুটোই গুরুত্বপূর্ণ। আমাদের মনে হয় কাশ্মীর নিয়ে যে সংকট দেখা দিয়েছে, সেটা নিয়ে নিশ্চয়ই আমাদের আলোচনা হওয়া দরকার, তার সঙ্গে সঙ্গে আনন্দমার্গীদের অ্যাক্টিভিটি এবং শুনছি মুখ্যমন্ত্রীকে তারা হত্যা করতে চায় সেটাও আমাদের আলোচনার বিষয় হতে পারে, দুটো ইস্যুই গুরুত্বপূর্ণ। আমার মনে হয় সময় নষ্ট না করে আপনি তাড়াতাড়ি সিদ্ধান্ত নিন, হাউসের অন্য ম্যাটার বন্ধ রেখে টাইম ডিভাইড করে দুটো নিয়ে আলোচনা হোক। আনন্দমার্গীদের কমিউনালিজম পশ্চিমবঙ্গের বর্ডার স্টেটগুলিতে প্রত্যেকদিন বাড়ছে। রাজ্যপালের দুটো আর্টিকেল স্টেটসম্যান কাগজে বেরিয়েছে, সে সম্বন্ধে আলোচনা হওয়া দরকার। পশ্চিমবঙ্গের বিভিন্ন বর্ডারে আনন্দমার্গীদের অ্যাক্টিভিটি বাড়ছে, তার সঙ্গে সঙ্গে কাশ্মীর আমাদের আওতার বাইরে চলে যাচ্ছে, আমরা ঠিক করতে পারছি না, এই দুটো নিয়ে আলোচনা হওয়া দরকার। কাশ্মীর প্রসঙ্গে মুখ্যমন্ত্রীর বিবৃতি আমরা দাবি করব, কারণ তিনি উল্লেখ করেছেন, প্রধানমন্ত্রীর সঙ্গে, ভারতবর্ষের অন্যান্য প্রান্তে নেতাদের সঙ্গে এই ব্যাপারে তাঁর আলোচনা হয়েছে। সেখানে প্রকৃত কি ব্যাপার আমরা তাঁর মুখ থেকে জানতে চাই। এই ব্যাপারে আপনি তাড়াতাড়ি সিদ্ধান্ত নিন যাতে আমরা আলোচনা করতে পারি।

**শ্রী সুরজিতস্মরন বাগচি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই সভায় মাননীয় বিধায়ক রবীন মন্ডল, সুভাষ বোস মহাশয় যে বিষয় নিয়ে আলোচনা করেছেন আমি মনে করি ভারতবর্ষের বর্তমান পরিস্থিতিতে এই বিষয়টা পশ্চিমবঙ্গবাসীদের সকলের কাছে অত্যন্ত উদ্বেগের কারণ হয়ে উঠেছে। আমরা জানি সম্প্রতি ভারতবর্ষে ধর্মকে কেন্দ্র করে ভারতের স্থিতাবস্থাকে বারে বারে ভেঙে ফেলবার চেষ্টা করা হচ্ছে। আনন্দমার্গীরা পশ্চিমবঙ্গের সীমান্তবর্তী জেলাগুলিতে যে কাজ করছেন তাতে পশ্চিমবঙ্গের অধিবাসী আতঙ্কিত হয়ে উঠেছে। সেই আতঙ্ক যে সত্য তা আজকের কাগজে প্রমাণিত হয়েছে। এরা নির্বিঘ্নে ঘোরাফেরা করে, সঙ্গে ১২টি রিভলবার কার্তুজ থাকে। এরা আমাদের রাজ্যের নেতাদের হত্যা করার ষড়যন্ত্র করছে।

[1-30–1-40 P.M.]

কাজেই অত্যন্ত উদ্বেগজনিত চিত্তে আমরা মনে করছি এই বিষয়ে সর্বদলীয় আলোচনা করে একটা প্রস্তাব গ্রহণ করা উচিত এবং পশ্চিমবাংলায় রাজ্যজুড়ে এই যে সংকট দেখা দিয়েছে, এই সংকটের মোকাবিলা করার জন্য বিধানসভার পক্ষ থেকে সরকারকে যেকোনও দৃঢ় পদক্ষেপ অবিলম্বে গ্রহণ করতে বলা হোক এবং এই বিষয়ে একটা দৃঢ় পদক্ষেপ গ্রহণ করুন সরকার, আমরা সবাই নিশ্চয়ই তার পিছনে থাকব।

**শ্রী নটবর বাগ্দি ঃ** মিঃ স্পিকার, স্যার, গত পরশুদিন আমাদের জেলার গণতান্ত্রিক আন্দোলনের নেতা হারাধন ব্যানার্জির উপর এই আনন্দমার্গীরা আক্রমণ করে এবং তার মোটর সাইকেলটি নিয়ে পালিয়ে যায়। ৩-৪ মাস আগেকার ঘটনা নয়, মনীন্দ্র সেন গণতান্ত্রিক কৃষক আন্দোলনের নেতার উপর রাত্রিবেলায় অতর্কিতে হানা দিয়েছিল। মধ্যপ্রদেশের গাড়ির

কাগজপত্র পাওয়া গেছে, আনন্দমার্গীদের কাগজপত্র পাওয়া গেছে। সৌগতবাবু বললেন শাসক দলের লোকদের হত্যা করার ষড়যন্ত্র করছে কোনও একটা ধর্মীয় সংস্থা। কলকাতায় বসে ঘটনাটি সহজেই বলা যায়। কংগ্রেস ওখানে কাগজে লিখছে সি. পি. এম. আক্রমণ করছে। আপনারা অনেকেই জানেন যে, ১৯৬৭ সালে সি. পি. এম. ছিল না। সেই সময় আদিবাসী, প্রান্তিক, ক্ষুদ্র চাষী, ক্ষেত মজুর ইত্যাদি ৬০ হাজার লোক পুরুলিয়ার ঐ সাধুদের উপর আক্রমণ করেছিল। তখন সি. পি. এম. ছিল না। কংগ্রেসের প্রাক্তন এম. এল. এ. শান্তিরাম মাহাতো, সুভা মাহাতোর ঐ এলাকায় বাড়ি। তারাও জনসভা করছেন, মিটিং মিছিল করছেন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, শান্তিরাম বাবু থানায় ডেপুটেশন দিয়েছেন। সেখানে বলেছেন, আমাদের লোকেরা কোনও ঘটনায় জড়িত ছিল না, আমাদের লোকদের ধরা হচ্ছে কেন? এই বিষয়ে বিবৃতি দাবি করেছেন। ডি. আই. জি. গেছেন। ডি. আই. জি.-র কাছে ডেপুটেশন দিয়েছেন। ছোটকা গ্রামে যে ঘটনা ঘটেছে, সেখানকার দুজন গ্রাম পঞ্চায়েতের মেম্বার কংগ্রেস পার্টি থেকে নির্বাচিত হয়েছে। কংগ্রেস পার্টি ওখানে বেশি ভোট পান নির্বাচনে। আমাদের জেলায় অন্য রকম আর একটি বিপদ দেখা দিয়েছে। যেসমস্ত মেয়েরা মাধ্যমিক পরীক্ষা দিয়েছে তাদের মধ্যে জবা মাহাতো নামে একটি মেয়েকে আনন্দমার্গীরা অপহরণ করে নিয়ে যায়। ৩-৪ দিন আগে খামালি মাহাতোর মেয়েকে আনন্দমার্গীরা অন্য জায়গায় নিয়ে পালিয়ে যায়, সে'ও মাধ্যমিক পরীক্ষা দিয়েছে। এই অবস্থায় আমি দাবি করছি সমস্ত পার্টির পক্ষ থেকে এই বিষয়ে আলোচনা করে একটা সঠিক ব্যবস্থা করা হোক, যাতে এটা বন্ধ করা যায়। কংগ্রেস পার্টির আমলে ইন্দিরা গান্ধী যেমন এদের নিষিদ্ধ ঘোষণা করেছিল এখন আবার সেই রাস্তায় গেলে ভাল হবে বলে আমি মনে করি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, কাশ্মীর পরিস্থিতি নিয়ে উদ্বেগ প্রকাশ করা হয়েছে এবং আনন্দমার্গীর ব্যাপার নিয়েও উদ্বেগ প্রকাশ করা হয়েছে। এই দুটি বিষয়ে আলোচনার ধারা প্রবাহিত হচ্ছে। সরকার পক্ষে যাঁরা আছেন তাঁরা এমন ভাব দেখাচ্ছেন, মনে হচ্ছে যেন এখুনি কাশ্মীর নিয়ে আলোচনা করতে চাইছেন। আমাদের পক্ষ থেকে সাধন পান্ডে উদ্বেগ প্রকাশ করে বলেছেন, দুটি বিষয়ই খুব গুরুত্বপূর্ণ বিষয় এবং আলোচনা নিশ্চয়ই উভয় ক্ষেত্রেই হতে পারে। স্যার, এই বিধানসভার হেলথ কমিটির পক্ষ থেকে আমরা বেশ কিছু সদস্য ৬ মাস আগে কাশ্মীর গিয়েছিলাম। আমি ফিরে এসে পরে আপনাকে বলেছিলাম কাশ্মীর পরিস্থিতি খুবই উদ্বেগজনক বলে মনে হচ্ছিল। সর্বদলীয় প্রতিনিধিরা শোনমার্গ, গুলমার্গ ঘুরে এসেছিলাম। আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে নিজে দেখাও করেছিলাম। সেই সময় ফারুক আবদুল্লা মুখ্যমন্ত্রী ছিলেন। তখনো কিন্তু পরিস্থিতিটা এমন আয়ত্বের বাইরে চলে যায়নি। তারপরেই আস্তে আস্তে আয়ত্বের বাইরে চলে গেল, যখন ফারুক আবদুল্লাকে মুখ্যমন্ত্রীর পদ থেকে সরিয়ে দেওয়া হল। কেন্দ্রীয় সরকারের নির্দেশে তাকে সরিয়ে দিয়ে যেভাবে জগমোহনকে নিয়োগ করার সিদ্ধান্ত নেওয়া হল—তারপর থেকেই সম্পূর্ণ পরিস্থিতিটা আয়ত্বের বাইরে চলে গেল। আমাদের মুখ্যমন্ত্রী নিজেও বলেছেন "এই সিদ্ধান্ত সঠিক সিদ্ধান্ত হয়নি।" এই ব্যাপারে তিনিও তাঁর মতামত দেশের প্রধানমন্ত্রীর কাছে ব্যক্ত করেছিলেন। ফারুক আবদুল্লা যদি আজকে রাজ্যের নির্বাচিত মুখ্যমন্ত্রী হিসাবে দেশের মধ্যে থেকে একটা জনমত সংগঠন করে দেশের এই পরিস্থিতির মোকাবিলা করতে পারতেন তাহলে সেই মোকাবিলা যত সুন্দর ভাবে

হওয়া সক্ষম হত, কিন্তু আজকে উপর থেকে বসিয়ে দেওয়া একজন আমলার পক্ষে, জগমোহনের পক্ষে কেবল মাত্র প্রশাসনিক কাঠামোর মধ্যে থেকে এই পরিস্থিতির মোকাবিলা সেইভাবে করা যাচ্ছে না এবং এই সুযোগ গ্রহণ করে আজকে রাষ্ট্রপুঞ্জে বসে আমানুল্লার মতো ব্যক্তি হুংকার দিচ্ছে, রাষ্ট্রপুঞ্জের সদর দপ্তর ব্যবহার করছে। আজকে কেন্দ্রীয় সরকারকে সেই কারণে কাশ্মীর সমস্যায় সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন এবং এই ব্যর্থতার প্রতিবাদ আমাদের সঙ্ঘবদ্ধ ভাবে জানানো উচিত। আমি মনে করি যে, কেন্দ্রীয় সরকারের এই ভূমিকার তীব্র প্রতিবাদ এবং নিন্দা করা উচিত।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় স্পিকার মহাশয়, এই বিষয়ে ইতিমধ্যে আলোচনা হয়েছে যে একটা ধর্মীয় সন্ত্রাসবাদ বিদেশি সহযোগিতায় এই দেশে গড়ে তোলার চেষ্টা হয়েছে। ধর্মীয় সন্ত্রাসবাদের আড়ালে ধর্মীয় ফ্যাসিবাদ কায়েম হওয়ার সম্ভাবনা থাকে এবং সেই ঘটনা ঘটাবার একটা চক্রান্ত এই রাজ্যে চলছে। আনন্দমার্গীরা গেরুয়া পোষাকের আড়ালে সন্ত্রাসবাদী কার্যকলাপ বহুদিন ধরে চালিয়ে যাচ্ছে। আমরা বারে বারে এই ব্যাপারে সতর্ক করেছি। আমার মনে হয় উপযুক্ত সময় এসেছে তাদের বেআইনী করার কারণ প্রকাশ্যে আজকে সমস্ত কিছু প্রকাশিত হয়েছে। তাঁরা মার্কসবাদী নেতাদের হত্যার চক্রান্ত করেছেন। বিরোধীরা কাশ্মীরের ব্যাপারে বলেছেন। কাশ্মীরে গণতন্ত্রের ভিত কংগ্রেসই শেষ করে দিয়েছে। কারণ ফারুক আবদুল্লার নির্বাচিত সরকার তারাই ভেঙে দিয়েছিলেন, রাষ্ট্রীয় মোর্চা ভেঙে দেয়নি। একটা দেশের গণতন্ত্রের ভীত ভেঙে পড়লে সন্ত্রাসবাদ রোখা যায় না। সুতরাং ভারতবর্ষের চারিদিকে যে সন্ত্রাসবাদের আবহাওয়া তৈরি হয়েছে এবং এর মধ্যে দিয়ে যে সন্ত্রাসবাদ গড়ে উঠেছে এর মূলে হচ্ছে কংগ্রেসের সংকীর্ণ রাজনীতি। দীর্ঘদিন ধরে দেশের অর্থনৈতিক বুনিয়াদ ভেঙেছে এবং সেই সুযোগে আবার দেশের সংস্কৃতির বুনিয়াদও ভেঙে পড়েছে এবং তার ফলে ভারতবর্ষের একটা ধর্মীয় সন্ত্রাসবাদের পরিবেশ গড়ে তোলার চেষ্টা চলছে। দুর্ভাগ্যের কথা যে, কংগ্রেস এখন বড় বড় কথা বলছেন। আমরা লক্ষ্য করেছি যে, কংগ্রেসের একটা অংশ ঐ ধর্মীয় সন্ত্রাসবাদী আনন্দমার্গীদের প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে সাহায্য করছে কিভাবে আমাদের রাজনীতিকে নষ্ট করা যায়, বামফ্রন্ট সরকারের আন্দোলনকে, তার অগ্রগতিকে কিভাবে ধ্বংস করা যায়। প্যাট্রেশিয়ার ঘটনা থেকে প্রমাণিত হয়েছে। সুতরাং হাউসে একটা প্রস্তাব গ্রহণ করে এই আনন্দমার্গীদের বেআইনি ঘোষণা করা হোক এবং আমরা কাশ্মীরের ব্যাপারেও নিশ্চয়ই উদ্বেগজনক।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে গুরুত্বপূর্ণ বিষয়ে আমরা আলোচনা করছি এবং আমাদের তরফ থেকে পরিষ্কার করে বলা হয়েছে যে, এই দুটি বিষয়েই এখানে আলোচনা করতে আমাদের কোনও আপত্তি নেই। আমি আপনার মাধ্যমে এই হাউসে কাশ্মীরের গুরুত্বপূর্ণ বিষয়টি নিয়ে দু'একটা কথা বলতে চাই। এখানে কেউ কেউ ঘুরিয়ে ফিরিয়ে বলার চেষ্টা করেছেন যে, ফারুক আবদুল্লাই ওখানকার জন্য দায়ী। তবে সরকারিয়া কমিশনের রিপোর্ট যারা সবচেয়ে শ্রদ্ধা করেন তাদের জানাই যে, সরকারিয়া কমিশনের রিপোর্টে একথা বলা হয়েছে যে, যদি কখনও গভর্নর নিযুক্ত হয় নতুন করে তাহলে প্রধান মন্ত্রীর সঙ্গে কথা বলা দরকার, তাকে জানানো দরকার। জগমোহন যখন সেখানে গভর্নর নিযুক্ত হয়েছিলেন সেই সময়ে কোনও কথা বা জগমোহন কাশ্মীরে যাবেন

সেকথা ফারুক আবদুল্লাকে জানানো হয়নি। ফারুক আবদুল্লার সঙ্গে জগমোহনের সম্পর্ক ভাল ছিল না সেটা আপনারাও জানেন। তা সত্ত্বেও কোনও রকম খবর না দিয়ে জগমোহনকে সেখানে বসানো হল এবং তার প্রতিবাদে তিনি পদত্যাগ করেছেন এটা ঠিকই। পরে কাশ্মীরের নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা যে বিধানসভা সেই বিধানসভাকে ভেঙে দেওয়া হল। সেটা যখন ভেঙে দেওয়া হল তখন ভি. পি. সিং বলেছিলেন যে, আমার সঙ্গে কনসাল্ট করেনি বা প্রেসিডেন্টের সঙ্গেও কোনও কনসাল্ট করেনি। কাজেই এইভাবে প্রেসিডেন্টের সঙ্গে কনসাল্ট না করে, ভি. পি. সিংকে খবর না দিয়ে সেখানকার নির্বাচিত প্রতিনিধিদের বিধানসভা বাতিল করে দেন। আজকে সেখানকার উগ্রপন্থীদের বিরুদ্ধে শুধু আগ্নেয়াস্ত্র প্রয়োগ করে হয় না।

[1-40–1-50 P.M.]

সেখানে পলিটিক্যাল দৃষ্টিভঙ্গি নিয়ে, তাদের মধ্যে কথা বলার প্রয়োজন আছে, পিপলস রিপ্রেজেন্টেটিভ কোথায় যে তাদের নিয়ে কথা বলা যায়। সেদিক থেকে আমি বলব, অত্যন্ত গুরুত্বপূর্ণ অবস্থায় এসে দাঁড়িয়েছে, সেই বিষয় নিয়ে আমাদের এই বিধানসভায় এখানে আলোচনার করার প্রয়োজন আছে এবং সেটা যদি আজকে আমরা মনে করি যে, এখানে আলোচনাা করার প্রয়োজন নেই তাহলে ভারতবর্ষের সংহতি, সার্বভৌমত্বের প্রতি আমাদের যে আস্থা আছে, আমাদের যে ভালবাসা আছে, সেটাকে অস্বীকার করার নামান্তর হবে। এদিকে যে কথা আপনারা বলেছেন নিশ্চয়ই যে আমাদের মুখ্যমন্ত্রীকে যদি কেউ আক্রমণ করবার চেষ্টা করে তাহলে সেটা নিন্দনীয়. সেই বিষয়ে আমাদের আলোচনা করতে কোনও আপত্তি নেই এবং সেই বিষয়ে আমরা এই হাউস থেকে সিদ্ধান্ত গ্রহণ করতে পারি, কিন্তু দেশের সার্বভৌমত্ব, দেশের স্বাধীনতা, দেশের ঐক্য যেখানে বিঘ্নিত, সেই বিষয়কে যদি অগ্রাধিকার না দেওয়া হয়, তাহলে আমি মনে করব যে, আমরা আমাদের দেশের স্বাধীনতা এবং দেশের সার্বভৌমত্ব এর প্রতি আমরা আস্থাশীল কি না, আমাদের সম্পর্কে মানুষ বিরূপ ধারণা করতে পারে। সেই জন্য আমরা ভারতবর্ষের অন্যান্য সম্পর্কে অতীতে আলোচনা করেছি, সামগ্রিক ভাবে যেমন আলোচনা করেছি, আন্তর্জাতিক সমস্যা সম্পর্কে আলোচনা করেছি, সেই রকম ভাবে আজকে আমাদের এই পশ্চিমবঙ্গের বিধানসভায় একটা প্রস্তাব উত্থাপন করে এই বিষয়ে আলোচনা করে আমাদের বক্তব্য কেন্দ্রে পেশ করতে পারি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, আমি প্রথমে বলে রাখি যে, কাশ্মীর নিয়ে একটা পূর্ণাঙ্গ আলোচনা হোক, বিরোধীদের এই প্রস্তাব সম্পর্কে আমি একমত। কাশ্মীর যে জায়গায় চলে গেছে, সেই সম্পর্কে পশ্চিমবাংলার বিধানসভায় আলোচনা করা উচিত। এই সম্পর্কে আমাদের বক্তব্য নিশ্চয়ই থাকা উচিত। আপনি নিশ্চয়ই দেখবেন যে, কি করে এই বিষয়কে আমরা আমাদের বিধানসভায় আলোচনার মধ্যে আনতে পারি। আমি কোনও বিতর্কের মধ্যে না গিয়ে শুধু জিজ্ঞাসা করব যে, আনন্দমার্গীদের সম্পর্কে যে খবর আজকে খবরের কাগজে বেরিয়েছে—কতকগুলো সাধারণ চরিত্র এর মধ্যে আছে, আমি এই বিষয়ে একটু বিবেচনা করার জন্য বলছি যে, কাশ্মীরের উগ্রপন্থী কার্যকলাপ, পাঞ্জাবের উগ্রপন্থী কার্যকলাপ যেখান থেকে মদত পায়, সেই পাকিস্তান সীমান্তের ওপারে আনন্দমার্গীরা তাদের অস্ত্র আনছিলেন সেখান থেকে। এই তিনটি সমস্যার মধ্যে একটি সমস্যা আছে কি না? শ্রীমতী ইন্দিরা গান্ধীকে খুন করেছে শিখ উগ্রপন্থীরা আর আমনুল্লা খান ভি. পি. সিংকে হুমকি দিচ্ছে ওখানে

বসে, আনন্দমার্গীরা বলছে, আমাদের মুখ্যমন্ত্রীকে খুন করবে, এই তিনটে হুমকির চরিত্র এক ধরনের। কিন্তু সাধারণ সূত্র আছে কি না, এই বিষয়ে বোধহয় আমাদের একটু আলোচনা করা উচিত। আমাদের প্রতিবেশীদের সীমান্তের ওপারে যে কার্যকলাপগুলো চলছে, আপনি পাঞ্জাব বলুন, কাশ্মীর বলুন, সাম্প্রদায়িক শক্তি নতুন করে মাথা চাড়া দেওয়া বলুন বা আনন্দমার্গীদের ঘটনাগুলো বলুন, প্রত্যেকটার মধ্যে আমার ধারণা একটা দেশ বিরোধী চক্রান্তের সাধারণ জেহাদ আছে। কাজেই আমি আমাদের কংগ্রেসী বন্ধুদের কাছে অনুরোধ করব যে, পুরুলিয়ায় যে ঘটনাগুলো ঘটছে। এটা একটা নিছক রাজনৈতিক সংঘর্ষের দৃষ্টিভঙ্গিতে না দেখে, যদি এটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখেন, হয়তো একটা সাধারণ বিপদের বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে, হয়তো সাধারণ ভাবে কথা বলতে পারব, যা দেশের স্বার্থে একটা উদাহরণ হতে পারে।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে হাউসের সামনে যে গুরুত্বপূর্ণ দুটি ঘটনার বিষয় উঠেছে, সেই দুটি বিষয় নিশ্চয়ই খুব গুরুত্বপূর্ণ। কিন্তু আনন্দমার্গীদের মুখ্যমন্ত্রীর উপর যে আক্রমণ করার পরিকল্পনা, সেই পরিকল্পনা নিশ্চয়ই আমরা নিন্দা করব, কারণ আমাদের ভুলে গেলে চলবে না, ভারতের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে উগ্রপন্থীদের হাতে প্রাণ দিতে হয়েছিল। কিন্তু মুখ্যমন্ত্রীকে নিশ্চয়ই রক্ষা করতে রাজ্য পুলিশ সক্ষম, তা না হলে রাজ্য পুলিশের অক্ষমতাকে স্বীকার করে নিতে হয়। তাই আমি বলব যদিও এই ইস্যু খুবই গুরুত্বপূর্ণ, কিন্তু এর থেকে অনেক বেশি গুরুত্বপূর্ণ হচ্ছে কাশ্মীর ইস্যু। কারণ কাশ্মীর ইস্যু হচ্ছে জাতীয় সমস্যা এবং ন্যাশনাল ইস্যু। প্রধানমন্ত্রী ভি. পি. সিং বলেছেন যে, অধিকৃত কাশ্মীর থেকে হয়তো ভারতের উপর আক্রমণ হানা হতে পারে এবং পাকিস্তান বলেছিল যে, এক হাজার বছর ধরে তারা ভারতের বিরুদ্ধে যুদ্ধ চালিয়ে যাবে এবং ভি. পি. সিং মনে করেন যে, এক হাজার ঘন্টাও হয়তো পাকিস্তান টিকতে পারবে না এবং ভি. পি. সিং ভারতবর্ষের সংসদে দেশকে অ্যালার্ম করে দিয়েছেন যে, যেকোনও মুহূর্তে যুদ্ধ লাগতে পারে এবং তারপর তিনি মুখ্যমন্ত্রীদের সম্মেলন ডেকেছিলেন, কিন্তু সেখান থেকে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় ফিরে এসে তিনি বলেছেন যুদ্ধের কোনও আশঙ্কা নেই। তাঁর অনেক কথা আমরা বিশ্বাস করে থাকি, তিনি কিন্তু বলেছেন যুদ্ধের কোনও আশঙ্কা নেই। তাই আমি আপনাকে অনুরোধ করব মুখ্য মন্ত্রীকে আপনি অনুরোধ করুন এই বিষয়ে বিবৃতি দিতে। যেখানে ভারতের প্রধান মন্ত্রী বলছেন যে যুদ্ধের আশঙ্কা আছে, যেকোনও সময়ে যুদ্ধ হতে পারে এবং তিনি ভারতের সেনা বাহিনীকে তার জন্য প্রস্তুত থাকতে বলেছেন ঠিক সেই সময় সেই ব্যাপারে ডাকা মুখ্যমন্ত্রীদের সম্মেলন থেকে ফিরে এসে আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে, অবস্থা নিশ্চয়ই ঘোরতর কিন্তু ভারতবর্ষ আক্রান্ত হওয়ার কোনও আশঙ্কা নেই। স্যার, আপনি জানেন আমাদের দেশের চিত্রটা অন্যান্য দেশ থেকে সম্পূর্ণ আলাদা। আমাদের দেশে যেমন হিন্দুরা বাস করে, তেমন মুসলমানরাও বাস করে। ভি. পি. সিং তাঁর সরকারের বাজেটের অ্যাডভার্স রিঅ্যাকশনের দিক থেকে দেশের মানুষদের সরিয়ে দেবার জন্য ওয়ার হিস্টিরিয়া ক্রিয়েট করছেন। অথচ আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, 'যুদ্ধের কোনও চান্স নেই।' এই অবস্থায় আমরা কি মনে করব? প্রধান মন্ত্রী ওয়ার হিস্টিরিয়া ক্রিয়েট করছেন। সেই জন্য আমি দাবি করছি কাশ্মীরের বিষয়টি নিয়ে আলোচনা হোক।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবদপত্রে যে সংবাদ বেরিয়েছে আপনি নিশ্চয়ই তা লক্ষ্য করেছেন। আমরা সদস্যরা লক্ষ্য করেছি যে, ভারতের কমিউনিস্ট পার্টি (মার্কসবাদি)'র নেতাদের খুন করার একটা চক্রান্ত তৈরি হয়েছে। ভারত সরকারের বর্ডার সিকিউরিটি ফোর্সের অ্যাডিশনাল ডি আই জি পাঞ্জাব বর্ডারে অস্ত্রশস্ত্র সহ ২ জন মানুষকে ধরেছেন এবং তাদের কাছ থেকে জানতে পেরেছেন যে, আনন্দমার্গীদের সন্ত্রাসবাদী সংগঠন 'মানব মুক্তি'র সন্ত্রাসবাদিরা বিদেশ তথা পাকিস্তান থেকে ঐ সমস্ত অস্ত্রশস্ত্র নিয়ে এসে ভারতের কমিউনিস্ট পার্টি (মার্কসবাদি)'র নেতা ও কর্মীদের খুন করার জন্য চক্রান্ত করেছে। এই সংবাদ আজকে শুধু সি পি আই (এম) কর্মী ও নেতাদের কাছেই বিপদজনক নয়, আমাদের দেশের সাধারণ মানুষ তথা প্রশাসনের কাছেও বিপদ সংকেত। সুতরাং আনন্দমার্গীদের বিরুদ্ধে অবিলম্বে প্রশাসনকে কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে হবে। আজকে এই মুহূর্তে এখানে মুখ্যমন্ত্রী উপস্থিত নেই, কিন্তু বিনয়দা উপস্থিত আছেন, তাঁর কাছে আমি বলছি, প্রশাসনিক দিক দিয়ে—সরকারের পক্ষ থেকে—অবিলম্বে বিস্তারিত তথ্য হাউসে পেশ করে হাউসকে আশ্বস্ত করা হোক। এটাই আমার আবেদন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে আলোচনার জন্য যে দুটি প্রসঙ্গ উঠেছে আমি মনে করি সে দুটি বিষয় নিয়ে আলোচনা করা উচিত। বিষয় দুটির গুরুত্ব আছে, সুতরাং আপনি গুরুত্ব অনুধাবন করে এই হাউসে বিষয় দুটি আলোচনার জন্য অন্তর্ভুক্ত করতে পারেন।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে দুটি বিষয় উঠেছে। প্রথমে সরকার পক্ষের সদস্যদের পক্ষ থেকে একটা বিষয় উঠেছে এবং পরে কংগ্রেসের পক্ষ থেকে আর একটা বিষয় উঠেছে। আমাদের পক্ষ থেকে যাঁরা বলেছেন তাঁরা দুটি বিষয়ের মধ্যেই একই সূত্রের কথা উল্লেখ করেছেন। অথচ কংগ্রেসের পক্ষ থেকে মাননীয় সদস্য সৌগত রায় সরকার পক্ষের সদস্যদের উত্থাপিত বিষয়টিকে গুরুত্বহীন বিষয় হিসাবে বোঝাবার চেষ্টা করেছেন। অর্থাৎ তিনি আনন্দমার্গীর বিষয়টিকে খাটো করার চেষ্টা করেছেন। অবশ্য ওঁদের কাছ থেকে এটা আমরা নতুন কিছু দেখছি না। এরকম অনেক ঘটনা আছে, যেসব ঘটনা এখানে উত্থাপন করা হয়েছে, কিন্তু সেসব ঘটনার প্রতি যতটা গুরুত্ব দেওয়া উচিত ছিল ততটা ওঁরা দেননি। আজকে গোটা রাজ্যে আনন্দমার্গীরা একটা চক্রান্ত করছে, কংগ্রেসিরা সেটাকে ছোট করে দেখছেন এবং পরিহাস করছেন। এর কারণ কংগ্রেসের একাংশ আনন্দমার্গীকে ধর্মীয় কারণেই হোক বা বিদেশি সমর্থনের কারণেই হোক কিছু বলতে রাজী নয়। সেই জন্য বিষয়টিকে তাঁরা সাইড ট্রাক করতে চাইছেন। এখানে কাশ্মীর প্রসঙ্গে প্রশ্ন উঠেছে ওঁরা বলছেন, ফারুক আবদুল্লাকে অপসারিত করার জন্যই কাশ্মীরে ঐ অবস্থার সৃষ্টি হয়েছে। আমি ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, ফারুক আবদুল্লা যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ওঁদেরই কিছু কিছু নেতা দমদম এয়ারপোর্টে তাঁকে কিভাবে অপমান করেছিলেন। স্যার, আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, আজকে গোটা ভারতবর্ষের সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলায় বিচ্ছিন্নতাবাদ এবং সন্ত্রাসবাদ যেভাবে ছড়িয়ে পড়ছে তাতে তা শুধু সি পি এম-এর বিষয় নয়, গোটা রাজ্যের বিষয়, দেশের বিষয়। অথচ কংগ্রেসের একটা অংশ এটাকে গুরুত্ব দিতে চাইছে না। কিন্তু তারা জানেন না যে, এটা তাদের কাছেও বুমেরাং হয়ে দেখা দেবে। এখনো সময় আছে

তাঁরাও সাবধান হোন। আনন্দমার্গ নিয়ে আজকে যে প্রশ্ন উঠেছে এটা সি পি এম-এর একার বিষয় নয়, বা পশ্চিমবাংলারও একার বিষয় নয়, গোটা ভারতবর্ষের বিষয়।

[1-50–2-00 P.M.]

গোটা ভারতবর্ষেই এ ধরনের সন্ত্রাসবাদী শক্তিকে পর্যুদস্ত করতে হবে। সরকার পক্ষ থেকে করতে না পারলে জনগণ করবেন। তাঁরা হয়ত তখন কংগ্রেসের মেম্বার হয়ে যাবেন। একটু অসুবিধা হয়ত হবে, কিন্তু কোনও উপায় নেই। কাশ্মীর এবং অন্য সন্ত্রাসের ব্যাপার যা আছে, আমরা সবাই মোটামুটি একমত যে ঐ সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে আলোচনা হওয়া উচিত এবং একটা সিদ্ধান্ত গ্রহণ করা উচিত। কংগ্রেসি বন্ধুরা আগে ওঁদের সমর্থন করতেন, এখন একটু দুর্বলতা আছে বোধ হয়, কিন্তু সেই দুর্বলতা পরিহার করে এই শক্তির বিরুদ্ধে মোকাবিলা করা উচিত। আমরা যেমন আছি, আপনারাও তেমনি থাকবেন এটাই আপনার কাছে আমার আবেদন।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে যে দুটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর বিভিন্ন মাননীয় সদস্যরা আলোচনা করলেন আমি তাঁদের সঙ্গে সম্পূর্ণ একমত। এই গুরুত্বপূর্ণ বিষয়গুলি নিয়ে হাউসে বিস্তারিত ভাবে আলোচনা হওয়া উচিত। কিন্তু আমি দেখছি বিভিন্ন দলের বিভিন্ন বিধায়ক মহাশয়রা বিষয় দুটিকে নিয়ে একটা দলীয় বক্তব্য রাখার চেষ্টা করেছেন। সেজন্য আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই হাউসকে জানাতে চাই যে, যখন কাশ্মীর নিয়ে এই রকম একটি ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হচ্ছে তখন সংবাদপত্র মেটিয়াবুরুজ, পার্কসার্কাস এবং রাজাবাজারের মুসলিম সম্প্রদায়কে জড়িয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। তাঁরা নাকি কাশ্মীরের উগ্রপন্থীদের সঙ্গে সহযোগিতা করছেন। এইভাবে সাম্প্রদায়িক রং চড়িয়ে পেপারগুলি আলোচনা করেছেন। মুসলিম মাইনরিটির উপর দোষারোপ করে একটা উস্কানি দেওয়া হচ্ছে যাতে আমাদের দিক থেকে একটা বিরাট ক্ষতি হতে পারে। সেজন্য আমি আপনার মাধ্যমে এই হাউসে যে বিধায়ক মহাশয়রা রয়েছেন তাঁদের কাছে আমি জানাচ্ছি যে, এই সমস্ত বিভিন্ন পত্রিকা দেশে একটা সাম্প্রদায়িকতার সৃষ্টি করতে চলেছেন, আমি তার প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আজকে আর কোশ্চেন হবে না। এখন প্রশ্ন হচ্ছে যে, দুটি বিষয় উঠেছে এবং সে দুটি গুরুত্বপূর্ণ বলে আমি এতক্ষণ মেম্বারদের বলতে দিয়েছি। আমাদের যা রুলস আছে, কলিং অ্যাটেনশন, অ্যাডজোর্নমেন্ট মোশন ইত্যাদি নিয়ে আলোচনা করতে গেলে একটা ফর্মাল নোটিশ অব মোশন দিতে হয়। মাননীয় সত্য বাপুলি মহাশয় ব্যাপারটি নিয়ে সকাল বেলায় আমাকে চিঠি দিয়েছেন, কিন্তু কোনও মোশন দেননি। ইনফরমেশন দিয়েছেন যে, একটা মোশন দিতে চাই। পার্লামেন্টরি প্রসিডিওরে কোশ্চেন আওয়ারের সময় রুলিং পার্টির মেম্বাররা আনন্দমার্গীদের বিষয় তুললেন সত্য বাপুলি মহাশয় কাশ্মীরের বিষয় ডিসকাস করার জন্য নোটিশ দিলেন। আর একজন মেম্বার অ্যাডজোর্নমেন্ট মোশনের কথা বলেছেন। একই পার্টি ২ রকম পার্লামেন্ট্রি প্র্যাক্টিস হয়? কোনও পার্লমেন্টরি প্রসিডিওরে আছে? এটা হয় না, করা যায় না। একটা পার্টির মধ্যে দু রকম ইনস্ট্রাকশন চলতে পারে না। ভ্যালিড থাকে না, ওটা অন্য সময় অন্যভাবে করা যাবে, আলোচনা হবে। আমার কাছে যে নোটিশ

অব মোশন যদি আসে তাহলে একটা নন-অফিসিয়াল ডে'তে আলোচনা হবে। দেন উই উইল কন্‌সিডার ইট। I am talking of what Shri Satya Bapuli has done. অন্য মেম্বার কি দিয়েছেন না দিয়েছেন আমার সামনে আসেনি। এই ফাংশানে পার্টি থেকে ক'জন কি নোটিশ দিয়েছেন জানি না। রুলিং পার্টিও এখানে যা বললেন এটাও খুবই চিন্তার ব্যাপার। আজকের খবরের কাগজে প্রকাশিত হয়েছে সেটা। এটাও উদ্বেগের ব্যাপার এবং হাউসের প্রতিটি মেম্বার তার জন্য চিন্তিত। এটা কোনও দলের ব্যাপার বা কোনও মেম্বারের ব্যাপার নয়। চিফ মিনিস্টার কোনও একটি পলিটিক্যাল পার্টিতে বিলং করেন ঠিকই, কিন্তু তিনি লিডার অব দি হাউস এবং ইট কনসার্নড দি এন্টায়ার হাউস। আমি নোটিশ অব কলিং অ্যাটেনশন পেয়েছি এবং যখন এটা ডিল করব তখন অ্যাডমিট করবার ইন্টেনশন আছে ফর এ স্টেটমেন্ট ফ্রম দি চিফ মিনিস্টার টু নো মোর ডিটেল অ্যাবাউট ইট যে ব্যাপারটা কি। দ্যাট ইজ আফটার দি স্টেটমেন্ট ইজ গিভন্‌ যদি মনে করি যে, এই রকম ডিসকাশন হওয়া উচিত তো আলোচনা হবে। নট অন দি স্টেটমেন্ট ইটসেল্ফ, যদি অন দি সাবজেক্ট ডিসকাস করতে হয় তো ডিসকাস করতে পারব। লেট আস ফার্স্ট গেট দি ইনফর্মেশন। উই ডু নট নো হোয়াট হ্যাজ হ্যাপেন্ড। এ নিউজ পেপার রিপোর্ট হ্যাজ বিন, পাবলিশড্‌। আমাদের তো জানতে হবে যে, কি হয়েছে না হয়েছে। আমি মনে করি যে, ম্যাটারটা মেনশন করেছেন তার উপর যাঁরা যাঁরা বলতে চেয়েছেন তাঁদের সবাইকে সুযোগ দিয়েছি। দুটোই ইমপর্টেন্ট ব্যাপার। We are much concerned about Jammu and Kashmir and equally we are much concerned about the life of the Chief Minister and tranquillity of West Bengal. West Bengal is a very much part of India. Jammu and Kashmir is also a very much part of India. We have to work together on this critical moment.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Shri Deba Prasad Sarkar on the subject of damage of Rabi and Boro Crops in different places of the State by prolonged rain and hailstorm, the second and the third is from Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay on the subject of reported clashes between the supporters of two partners of the ruling Left Front in Dinhata Sub-division of Coochbehar district resulting in death of an old couple and the fourth is from Dr. Manas Bhunia on the subject of reported activities of the communal and separatist forces in Jammu and Kashmir.

The Members may discuss the subject matters of the first, the second and the third motions during discussion on budget of the respective departments. The Members may also call the attention of the concerned Ministers through Calling Attention, Question, Mention etc.

I therefore withold my consent to these three motions. One Mem-

ber of the party may, however, read out the text.

The fourth Motion relates to a matter which is not Primarily the concern of the State Government. I, therefore, do not accept this motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি যে, কাশ্মীর ইস্যুতে আমাদের দলের পক্ষ থেকে অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম এবং আপনি যে নিয়মানুগ পদ্ধতিতে অ্যাডজোর্নমেন্ট মোশনে ডিসকাশন চাইতে হয় সেই নিয়ম অনুযায়ীই অ্যাডজোর্নমেন্ট মোশনটা দিয়েছি। আমি আশা করব, এই অ্যাডজোর্নমেন্ট মোশন পড়বার পর হাউস অ্যাডজোর্ন রেখে কাশ্মীরের ব্যাপারে গুরুত্বপূর্ণ আলোচনা হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

জনগণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হল—

কাশ্মীর বর্তমানে এক অগ্নিগর্ভ অবস্থার মধ্যে রয়েছে। কিছু সাম্প্রদায়িক ও বিভেদকামী শক্তি অত্যন্ত পরিষ্কার ভাবে পাকিস্তানের প্রত্যক্ষ মদতে ভারতবর্ষের উপর আঘাত করে তাঁর স্বাধীনতা ও সার্বভৌমত্বকে বিপন্ন করতে চাইছে। সেখানে উগ্রপন্থীরা বেপরোয়া ভাবে পাকিস্তানের মদতে হত্যা, লুঠ, অগ্নিসংযোগ, নিরাপত্তা এবং সেনাবাহিনীর উপর আক্রমণ করেছে ভারতবর্ষকে আক্রমণ করবার জন্য। কাশ্মীরের সন্ত্রাসবাদিরা পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন প্রদেশে সক্রিয় হয়ে উঠেছে। স্যার, আজকে এই অ্যামেন্ডমেন্ট মোশনের উপর.....

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হল—বিগত মার্চ মাস এবং এপ্রিল মাসের প্রথম দিকে একটানা প্রবল বর্ষণ এবং বহু জায়গায় শিলা বৃষ্টির ফলে এই রাজ্যে বোরো চাষ এবং রবি শস্যের ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছে। সুন্দরবন অঞ্চলের বিস্তির্ণ এলাকা বাঁকুড়া, মেদিনীপুর প্রভৃতি বিভিন্ন জেলায় চাষীরা আজ সর্বস্বান্ত। চাষবাস সম্পূর্ণ ভাবে নষ্ট হয়ে গেছে। বহু পরিবারের ঘর বাড়ি বিনষ্ট হয়ে গেছে। এই দুরবস্থার হাত থেকে গ্রামবাংলার চাষীদের বাঁচানোর জন্য যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে সরকারের পক্ষ থেকে জরুরি ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি খুবই জরুরি, এটার উপর মাননীয় মন্ত্রী মহাশয় একটি বিবৃতি দিন। এই সমস্ত অঞ্চলে বহু ক্ষয়ক্ষতি হয়েছে। স্বয়ং ডেপুটি স্পিকার এই ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছেন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely–

| | | |
|---|---|---|
| 1. | Damage of Crops by rainfall and necessary relief | Shri Probodh Purkait |

(Noise)

| | | |
|---|---|---|
| 2. | Abnormal Power situation in Calcutta and in Suburbs | Shri Saugata Roy |
| 3. | Alleged plan of Killing of some Senior Leaders of the major ruling party, by the Ananda Margis | Shri Sumanta Kumar Hira & Shri Subhas Basu |
| | | (Noise) |
| 4. | Alleged murder of one Rohini Kanti Burman and one Padmini Burman at Madhupur, Nazirhat under the P.S. Dinhata in the district of Coochbehar | Shri Sudip Bandyopadhyay and Dr. Manas Bhunia |
| | | (Noise) |
| 5. | Steps taken by the State Government to re-open the Hindusthan Pilkington Glass Works of Asansol | Shri Prabuddha Laha |

I have selected the notice of Shri Sumanta Kumar Hira and Shri Subhas Basu on the subject of alleged plan of killing of some Senior Leaders of the Major ruling party by the Ananda Margis.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyam Molla :** On 19th April, 1990. (At this stage the Congress (I) members walked out of the Chamber)

[2-00–2-10 P.M.]

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে রাজ্যের মাননীয় খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আপনি জানেন স্যার, সারা রাজ্যে কেরোসিন তেলের একটা ভয়াবহ সংকট চলছে এবং আমরা খুব বিভ্রান্ত। একদিকে রাজ্যের খাদ্যমন্ত্রী বলছেন যে, কেন্দ্রীয় সরকার তাঁদের উপযুক্ত বরাদ্দ দিচ্ছেন না, অপর দিকে কেন্দ্রের পক্ষ থেকে Indian Oil Corporation বলছেন যে, বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। গত বছর এই সময় কেরোসিন তেলের যে কৌটা ছিল পশ্চিমবাংলার জন্য তা হল ৫২ হাজার মেট্রিক টন, সেটা আজকে ৬৪ হাজার মেট্রিক টনে দাঁড়িয়েছে। প্রায় ১২ হাজার মেট্রিক টন বৃদ্ধি করা হয়েছে

কোটার পরিমাণ। কিন্তু দুর্ভাগ্যের বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কোটার পরিমাণ বৃদ্ধি করা সত্ত্বেও সংকট অপরিসীম হয়ে দাঁড়িয়েছে। তেলের সংকট একটা ভয়াবহ রূপ নিয়েছে। কেরোসিন তেলের দোকানে মানুষ ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে হাপিত্তেস হয়ে ফিরে যাচ্ছে। অল্প সময়ের মধ্যেই দোকানদার জানিয়ে দিচ্ছে কেরোসিন তেল শেষ হয়ে গিয়েছে। অথচ ৪ টাকা দামে কালোবাজারে অঢেল তেল পাওয়া যাচ্ছে। ৬৪ হাজার মেট্রিক টন কেরোসিন তেল যেটা কেন্দ্রীয় সরকার সরবরাহ করছে অর্থাৎ ৬ কোটি ৪০ লক্ষ লিটার তেল যে সরবরাহ করছে ১ কোটি পরিবার যদি ধরি, যদি পরিবার পিছু ৬ লিটার করে দেওয়া হয় তাহলে বেশ কিছু কেরোসিন তেল উদ্বৃত্ত হওয়ার কথা। অথচ আমরা দেখতে পাচ্ছি কেরোসিন তেলের সংকট দিনের পর দিন বেড়েই চলেছে। মাননীয় খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, কেরোসিন তেলের সংকটের জন্য ১লা বৈশাখ থেকে রেশন কার্ড চালু করবেন। এই প্রতিশ্রুতি এখনও হল না। এর ফলে আমরা খুবই উদ্বেগের মধ্যে রয়েছি। আমরা উদ্বেগের মধ্যে রয়েছি এই জন্য যে, কেরোসিন তেলের কোটা বৃদ্ধি সত্ত্বেও সংকট বৃদ্ধি পাচ্ছে। এটা আসলে বরাদ্দ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, কিন্তু সেটা কিভাবে বন্টন হবে, বিভিন্ন কনজিউমারের মধ্যে সরবরাহ করা হবে তা দেখভাল করার দায়িত্ব হচ্ছে রাজ্য সরকারের। কেরোসিন তেলের এই অবস্থা নিয়ে চিফ সেক্রেটারিও পর্যন্ত বলেছেন। চোরাকারবারিরা কেরোসিন তেল নিয়ে যেভাবে ছিনিমিনি করছে সে সম্পর্কে আমি খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি অবিলম্বে হাউসকে আশ্বস্ত করুন যে, এই সমস্ত চোরাকারবারি বন্ধ করার জন্য কি পদক্ষেপ গ্রহণ করেছেন এবং জনসাধারণকে বাঁচাবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অশোক ঘোষ ঃ** (এই সময়ে হাউসে উপস্থিত ছিলেন না)

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ধূলিয়ান ডাকবাংলো থেকে চাঁদপুর পর্যন্ত রাজ্য সরকারের পাকা সড়ক। এখান দিয়ে ফারাক্কার ফিডার ক্যানেল গেছে। এই রাস্তাটি দীর্ঘদিন ধরে মেরামত করা হয়নি। এই রাস্তাটি বিহার এলাকার সঙ্গে যোগাযোগের একমাত্র রাস্তা এবং যেখান থেকে গঙ্গা-ভাগীরথীর ভাঙন প্রতিরোধের জন্য বোল্ডার এবং চিপস আসে। এখন রাস্তাটি ট্রাক চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এই রাস্তা দিয়ে এখন ট্রাক চলাচল না করার ফলে সমাজবিরোধিরা চুরি, ছিনতাই ইত্যাদি করার সুযোগ পাচ্ছে। এই ব্যাপারে ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের সঙ্গে এবং পূর্ত দপ্তরের সঙ্গে দীর্ঘদিন চিঠিপত্র চালাচালি হয়েছে অথচ রাস্তাটি মেরামতের ব্যাপারে কার্যকর কিছু হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে হস্তক্ষেপ করে রাস্তাটি মেরামতের ব্যবস্থা করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (এই সময়ে হাউসে উপস্থিত ছিলেন না)।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, গত দু'মাস ধরে সারা পশ্চিমবাংলায়, বিশেষ করে মেদিনীপুর জেলাতে ধারাবাহিক বৃষ্টি এবং শিলাবৃষ্টির ফলে কৃষকদের সর্বনাশ হয়েছে। ধানের অফুরন্ত ক্ষতি হয়েছে। নুন উৎপাদন, টালি ভাটা, ইঁটভাটা, শাকসব্জি এবং পানের প্রচুর ক্ষতি হয়েছে।

সরকারি হিসাব অনুসারে কাঁথি মহকুমায় ২০ কোটি টাকা ক্ষতি হয়েছে—এটা পান এবং নুনের ক্ষতি ছাড়া। বেসরকারি হিসাব অনুসারে কিন্তু ক্ষতির পরিমাণ ৩০ কোটি টাকা ছাড়িয়ে যাবে। মাননীয় মৎস্য মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী ওখানে গিয়ে দেখে এসেছেন। কৃষকরা এখন হাহাকার করছে। তারা বিভিন্ন মহাজন ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে লোন নিয়ে চাষ করেছিল। তাদের জমিতে নানা ধরনের শাকসব্জি, তরমুজ এবং পানের যে চাষ করেছিল তা সবই নষ্ট হয়ে গিয়েছে। তারা এখন অসহায় হয়ে পড়েছে—কে তাদের সাহায্য দেবে, কে তাদের বাঁচাবে। ওখানে বাঁশ গাছগুলিতে ফুল দেখা দিয়েছে, অর্থাৎ বাঁশের গুণগত মান নষ্ট হয়ে গিয়েছে। আমি মন্ত্রী সভার কাছে দাবি করছি অবিলম্বে কৃষকদের ঋণ মুকুব করা হোক এবং ক্ষেত-মজুরদের কাজের ব্যবস্থা করা হোক. সেই সঙ্গে সঙ্গে জমিতে ব্যবহৃত সেচের জলকর মুকুব করা হোক। আমি মন্ত্রী সভার কাছে এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-10–2-20 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যাপারে মেনশন দিয়েছিলাম সেই ব্যাপারে অনেক আলোচনা হয়েছে। এখন আমি দি স্টেটসম্যান পত্রিকায় যে রিপোর্ট বেরিয়েছে তার উপরে কিছু বলতে চাই। দিনের পর দিন একটা বিশেষ সম্প্রদায়কে বারে বারে সরকারি লেভেলে, সমস্ত প্রশাসনিক নিয়ম কানুন বহির্ভূত, নিজেদের খেয়ালখুশি মতো হত্যা করে যাচ্ছেন। কিছুকাল আগে ২৯ জন আনন্দমার্গীকে হত্যা করা হল। ধর্মের দিক থেকে তাদের সঙ্গে আমাদের অমিল থাকতে পারে, তাদের চিন্তাধারার সঙ্গে আমাদের চিন্তাধারার অমিল থাকতে পারে, কিন্তু তাই বলে সেই মানুষগুলোকে হত্যা করা হলো কেন? ১৯৮২ সালে বিজন সেতুর উপরে ২৯ জন আনন্দমার্গীকে খুন করা হলো। এই কি একটা সভ্য সরকারের নমুনা? একটা ধর্মীয় সম্প্রদায়ের উপরে শুধু আক্রমণ কেন করা হবে? আমি এই ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দু'এক বছর ধরে বীরভূম জেলা দিয়ে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ থেকে গবাদি পশু বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। এক শ্রেণীর পুলিশ অফিসারের সহযোগিতায় অশুভ আঁতাত করে কিছু লোক বেআইনীভাবে হাজার হাজার গবাদি পশু বীরভূম দিয়ে, মুরারাই হয়ে, নলহাটি হয়ে এবং মুর্শিদাবাদ জেলা দিয়ে বাংলাদেশে চলে যাচ্ছে। এইভাবে ভারতবর্ষের গো সম্পদ নষ্ট হতে চলেছে। প্রতিদিন ট্রাকে করে প্রচুর গবাদি পশু চলে যাচ্ছে। শুধু তাই নয় এই গরু নিয়ে একটা রাজনীতিও চলছে। বি জে পি এই নিয়ে একটা হাঙ্গামা বাধাবার চেষ্টা করছে। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অতি সত্বর এটা বন্ধ হওয়া দরকার। আমার এলাকা নলহাটি, মুরারাই দিয়ে রোজই ট্রাকের পর ট্রাক চলে যাচ্ছে গবাদি পশু নিয়ে। এই বিষয়ে সত্বর ব্যবস্থা নেওয়া দরকার এবং এই জিনিস বন্ধ হওয়া প্রয়োজন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভা চলাকালিন কোনওদিন বিদ্যুৎ মন্ত্রীকে

আসতে দেখিনি। গত শুক্রবার বেহালায় দেখলাম যে সকালবেলা ৬টা থেকে বিকেল ৫টা পর্যন্ত কোনও বিদ্যুৎ নেই। সব জায়গাতেই চরম দুরাবস্থা। এর মধ্যে এক দিনও মাননীয় মন্ত্রী ভাষণ দিতে পারলেন না পশ্চিমবঙ্গের মানুষের কাছে যে কেন এই বিদ্যুতের এই চরম দুরবস্থা এবং বিদ্যুৎ পরিস্থিতি এত খারাপ হচ্ছে কেন? বক্রেশ্বর করার ব্যাপারে অনেক কথা তো শুনেছিলাম। এখন শুনছি আবার রক্ত দিয়ে বক্রেশ্বর হবে না। বক্রেশ্বর করতে গেলে রাশিয়ার ভেনের দরকার, ভেন পাওয়া গেলে পরে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী যতদিন এই বিদ্যুৎ দপ্তর নিয়ে ছিলেন ততদিন তাঁর বিরুদ্ধে তো কারুর কিছু বলার ছিল না। একে তো মাননীয় মন্ত্রী আসেন না, যদিও বা কোনওদিন আসলেন, এমন কথা বললেন যে, আশ্চর্য লাগে। যেমন কিছুদিন আগে বললেন যে, কয়েকদিন পরে আর নাকি বিদ্যুৎ ঘাটতি থাকবে না। সেইদিন বললেন যে. গ্রীষ্মকালে চরম ঘাটতি হবে। আপনারা দীর্ঘ ১৩-১৪ বছর রাজত্ব করা সত্ত্বেও বিদ্যুতের সমস্যার সমাধান করতে পারলেন না। সেইজন্য আমি অনুরোধ করব, বিদ্যুৎ মন্ত্রী যেন অবিলম্বে বিধানসভায় এসে একটা স্টেটমেন্ট করেন কেন বিদ্যুতের এই চরম দূরাবস্থা এবং কারা এরজন্য দায়ী?

**শেখ জাহাঙ্গির করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, কয়েকদিন আগে হাউসে এড্‌স রোগ নিয়ে একটা প্রশ্নোত্তর হয়েছিল। আমাদের মেদিনীপুর জেলায় একজন এড্‌স রোগে আক্রান্ত হয়েছেন। অক্রান্ত রোগিটির নাম হচ্ছে আনন্দ মন্ডল। তিনি বম্বেতে থাকেন, সেখান থেকে ২২শে ফেব্রুয়ারি এড্‌স রোগে আক্রান্ত হয়ে এখানে এসেছেন। সেখান থেকে তাঁকে পশ্চিমবঙ্গে পাঠিয়ে দেওয়া হয়। এই ব্যাপারে বিভিন্ন স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করে, বিভিন্ন হাসপাতালের সঙ্গে যোগাযোগ করে এখন পর্যন্ত তার কোনও চিকিৎসা হয়নি। এই আনন্দ মন্ডল ডেবরা থানার অন্তর্গত মধুবনপুর গ্রামে থাকেন এবং এই পরিবারটি সামাজিক বয়কটের মতো অবস্থায় আছে। এই পরিবারের লোকেদের কোনও জায়গায় চিকিৎসা হচ্ছে না, এমন কি ঐ পরিবারের ছেলে-মেয়েদের পড়াশুনার ব্যাপারে অসুবিধা হচ্ছে। গ্রামের জনসাধারণ তাদের বাড়িতে যাতায়াত বন্ধ করে দিয়েছে। এই রকম অবস্থায় দাঁড়িয়ে আনন্দ মন্ডলকে ক্যালকাটা ট্রপিক্যাল হসপিটালে আনা হয়েছিল এবং সেখান থেকে তার ব্লাডও নেওয়া হয়েছে এবং ব্লাড রিপোর্ট পাওয়া যায়নি, যদিও বোম্বের ব্লাড রিপোর্টটা আমার কাছে আছে ; তাঁকে এইড্‌স রুগী বলে চিহ্নিত করা হয়েছে। এখন তার কোনও চিকিৎসা ব্যবস্থা হয়নি, তাই আমি আপনার কাছে আবেদন করছি যাতে সরকারি ব্যবস্থায় তার চিকিৎসা করা যায়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি—সভায় অর্থমন্ত্রী আছেন, শ্রদ্ধেয় নেতা বিনয়বাবু ছিলেন, এখন নেই। আলিপুর নাজিরখানা নিয়ে এই বিধানসভায় বহুবার বিতর্ক হয়েছে এবং উত্তপ্ত আলোচনাও হয়েছে। এই ব্যাপারে আপনার সিদ্ধান্তকে আমি মাথা পেতে নিয়েছিলাম ; আপনারাই সিদ্ধান্তের ফলে ব্যাপারটা প্রিভিলেজ কমিটিতে যায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমি আপনাকে অনুরোধ করব যে, বিচার নিশ্চয়ই নিরপেক্ষ হবে, কিন্তু তার পরিবর্তে দেখা গেল যেটা সেটা হচ্ছে দুই বছর আগে যে আলিপুর নাজিরখানা নিয়ে মাননীয় মন্ত্রী বিনয়বাবু সরকার পক্ষ থেকে

দায়িত্ব নিয়ে তার দপ্তরের মেম্বার বোর্ড অব রেভিনিউ বি. সি. মুখার্জিকে দিয়ে যে তদন্ত কমিটি করেছিলেন তিনজন সদস্য নিয়ে, সেই রিপোর্ট সরকারের কাছে জমা পড়া সত্ত্বেও আজও সেই রিপোর্টকে কোনও রহস্যের কারণে ঢেকে রেখেছেন জানি না, তবে আমি দাবি করব এই ব্যাপারে মন্ত্রীকে নিরপেক্ষতা পালনের জন্য। স্যার, আপনি সরকারকে নির্দেশ দিন এই সভায় যে তদন্ত কমিটির রিপোর্ট জমা পড়ল সরকারের কাছে, সেই রিপোর্টের রেকমেন্ডশন এবং অবজারভেশন এখন পর্যন্ত মেম্বারদের কাছে পেশ করলেন না কেন? কিছুদিন আগে বর্তমান নামক একটি সংবাদ পত্রিকায় সেই রিপোর্ট বেরিয়ে গেল, হাউসে রিপোর্ট প্লেস হবার আগেই। গভর্নমেন্টের ফাইল থেকে কি করে রিপোর্ট বেরিয়ে গেল পাবলিকলি, অথচ সেই রিপোর্টের কপি মেম্বাররা পাচ্ছেন না। আমার জানতে আগ্রহ লাগে সরকারের বিশেষ কোনও মন্ত্রী বা বিশেষ কোনও কর্মচারী এর সঙ্গে জড়িত আছে কি না—এই ব্যাপারে নিরপেক্ষতার দায়িত্ব পালনের জন্য আমি দাবি জানাচ্ছি। আমি যখন ফিগারটা বলেছিলাম কোটি কোটি টাকা চুরি গেল, এবং এই ব্যাপারে প্রিভিলেজ কমিটির বিচার আমি মেনে নিয়েছিলাম, আপনার সিদ্ধান্ত মাথা পেতে নিয়েছিলাম। আজকে সেই কমিটির রিপোর্ট আমার কাছে আছে, সেই রিপোর্ট পাবলিকলি হল কি করে? আমি আপনার কাছে আবেদন করতে চাই কেন এই বি. সি. মুখার্জির রিপোর্টকে চাপা দেওয়া হচ্ছে, রানু ঘোষ বলে যে কলঙ্কিত আই. এ. এস. অফিসার এই চুরির সঙ্গে জড়িত—কোটি কোটি টাকার ব্যাপারে—তিনি একটি প্রশ্নের উত্তর দেননি এবং কমিটির কাছে উত্তর দেওয়ার মানসিকতাও তার নেই। আলিপুর নাজিরখানা নিয়ে পশ্চিমবাংলায় ১৩ বছরে অনেক ঘটনাই ঘটেছে, এই ব্যাপারে সরকার থেকে সচেতন ভাবে দায়িত্ব নিতে হবে।

[2-20–2-30 P.M.]

আমি আপনার কাছে দাবি করছি, আপনার নিরপেক্ষ বিচারের জন্য, যে অবিলম্বে আপনি এখানে দাঁড়িয়ে অর্থমন্ত্রীকে নির্দেশ দিন অবিলম্বে আজকে এই আলিপুর নজিরখানার ভয়ঙ্কর কেলেঙ্কারির রিপোর্ট আমাদের কাছে পেশ করা হোক। এই চোরা গভর্নমেন্ট, এই ডাকাতের সরকার, ডাকাতদের প্রশ্রয় দেওয়া সরকার, যাঁরা প্রশ্রয় দিয়েছে, জনগণের টাকা লুঠ করেছে, উন্নয়ণের টাকা লুঠ করেছে। আজকে তাঁরা কোটি কোটি টাকা লুঠ করেছে, চুরি করেছে। আজকে পৃথিবীর ইতিহাসে ভয়ঙ্কর অর্থনৈতিক কেলেঙ্কারি। এই নিয়ে বিপদজনক অধ্যায় তৈরি হয়েছে।

(নয়েজ)

(সেভারাল কংগ্রেস আই মেম্বার রোজ টু স্পিক)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, উনি বিবৃতি দেবেন।

(নয়েজ)

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী, মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বিগত কয়েক মাস ধরে মাঘ, ফাল্গুণ, চৈত্র

মাসে আমাদের সারা পশ্চিমবাংলায় যেভাবে অকাল বর্ষণ হয়েছে এই অকাল বর্ষণে আমাদের পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায়, ২৪-পরগনা, মেদিনীপুর, হুগলি, নদীয়া এবং উত্তরবঙ্গে যেভাবে আমাদের ফসলের ক্ষতি হয়েছে বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে আমার যে নির্বাচন কেন্দ্র বলাগড়, সেখানে পশ্চিমবঙ্গের অন্য কোনও জেলার চাইতেও পিঁয়াজ গাছের সর্বনাশ হয়েছে। শুধু পিঁয়াজ গাছই নয়, সেখানে যাঁরা সব্জির চাষ করে আলু, চাল, মুসুর, ছোলা তাঁদেরও সর্বনাশ হয়ে গিয়েছে। আমি, জেলাপরিষদ এবং কৃষি বিভাগকে নিয়ে ব্লক অফিসে বসে আমরা হিসাব করেছি। এবং আমরা সেখানে হিসাব করে দেখেছি যে, প্রায় ৩০ কোটি টাকার মতন ফসলের ক্ষতি হয়েছে। বলাগড়ে ২ জন চাষী মারা গেছে, একজন আত্মহত্যা করেছে এবং আর একজন হার্টফেল করেছেন এই আশঙ্কায় যে, তাঁরা আর আগামী ফসলের সময় চাষ করতে পারবে না। অনেক চাষী সংসার চালাতে পারছেন না। অনেক চাষীর ঋণ আছে, তাঁরা ভাবছেন যে, তাঁরা আর ঋণ পরিশোধ করতে পারবেন না এই অবস্থায় পিঁয়াজ চাষীদের ঘা দিয়েছে। এই জন্য আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রীকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে হুগলি জেলায় আলু চাষী, পিঁয়াজ চাষী এবং অন্যান্য চাষী তাদের যে ফসলের ক্ষতি হয়েছে সেই অবস্থার সামাল দিতে। আমি ক্ষতিপূরণের কথা বলছি না কিন্তু আগামী দিনে সেই চাষীরা যাতে চাষ করতে পারে তার ব্যবস্থা করতে। সেজন্য কৃষকদের সর্বোতভাবে সাহায্য করতে হবে। তাছাড়া যাদের কৃষি ঋণ আছে তাঁদের যদি সরকার কৃষিঋণ মুকুব করতে পারেন তাহলে খুব ভাল হয় এবং তাও যদি না হয় অন্ততপক্ষে যাতে তাঁরা আগামী ফসলের সময় চাষ করতে পারেন তার সু-ব্যবস্থা করা। এই আবেদন আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে একটা মর্মান্তিক ঘটনার ব্যাপারে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, যে আমাদের পশ্চিমবাংলার শাসক দল এর আগে সতীদাহের বিরুদ্ধে অনেক সেমিনার, ও মিটিং কলকাতায় করেছেন। কিন্তু আজকে, এই শাসক দলের কয়েকজন সদস্য কুচবিহার জেলার, দিনহাটার মধুপুরে এক বৃদ্ধ দম্পতিকে পুড়িয়ে মেরেছে এবং তাদের সর্বস্ব লুট করেছে। সেই বৃদ্ধ দম্পতির নাম রজনীকান্ত বর্মন। তাদের দোষ ছিল এই যে, তার ছেলে ফরওয়ার্ড ব্লক করে এবং সি. পি. এমের এক নেতার উপর আক্রমণের সঙ্গে নাকি সে জড়িত ছিল। সেখানে অত্যন্ত নির্মম ভাবে সি. পি. এমের লোকেরা সেই বৃদ্ধ দম্পতিকে পুড়িয়ে হত্যা করেছে। এই ব্যাপারে ১২ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাঁর মধ্যে সি. পি. এমের দুজন গ্রাম পঞ্চায়েত সদস্য আছে। শুধু আমিই একথা বলছি না, কুচবিহারের যারা সদস্য আছেন তারাও এই কথা বলবেন এবং কৃষি মন্ত্রীও এই কথা বলেছেন। এই যে দিনের পর দিন কুচবিহারের দিনহাটায়, পশারীহাটায়, চিংড়িহাটায় এবং নাজিরহাটায় যে সংঘর্ষ চলছে, সেই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে হাউসে বিবৃতি দিতে হবে। সি. পি. এমের একজন সদস্য পুরঞ্জয় রায়কে হত্যা করা হয়েছে। শাসক দলের দুটি দলের মধ্যে প্রায়ই সংঘর্ষ হচ্ছে, নিরীহ মানুষকে পুড়িয়ে মারা হচ্ছে এবং সম্পত্তি লুঠ করা হচ্ছে। এই ব্যাপারে পুলিশ কোনও ব্যবস্থা নিচ্ছে না। বামফ্রন্টের এই সঙ্কটে মুখ্যমন্ত্রীর এখানে এসে বিবৃতি দেওয়া উচিত, যে কারা, কিভাবে এই বৃদ্ধ দম্পতিদের পুড়িয়ে মেরেছে এবং সতীদাহের বিরুদ্ধে যারা ন্যাকা কান্না কাঁদে তাঁদের মুখোশটা এখানে খুলে দেওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার হরিশচন্দ্রপুরে বিহার সীমান্তের গ্রামগুলিতে বিহারের ডাকাতরা অত্যাচার করছে। সম্প্রতি বিশেষ সম্প্রদায়ের একজন ডাকাত একজন সমাজবিরোধিকে হত্যা করে এবং সেখানে একটা সাম্প্রদায়িক আবহাওয়ার সৃষ্টি হয়েছে। রাস্তা দিয়ে যাওয়ার সময়, এক সম্প্রদায়ের মানুষ অন্য সম্প্রদায়ের মানুষকে আক্রমণ করছে। বিহার থেকে প্রতিদিন ডাকাত দল এসে গ্রামের মানুষকে আক্রমণ করছে। ওইখানে একটা পুলিশ ফাঁড়ি বসানোর জন্য আগে আমি আবেদন করেছিলাম এবং কিছু দিনের জন্য সেখানে পুলিশ ফাঁড়ি বসানোও হয়েছিল। কিন্তু, কিছুদিন হলো সেই পুলিশ ফাঁড়ি তুলে দেওয়া হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যদি ওখানে অবিলম্বে পুলিশ ফাঁড়ি বসানো না হয়, তাহলে সেখানে সাম্প্রদায়িক হাঙ্গামা বাধার সম্ভাবনা আছে। বিহার থেকে ঐ অঞ্চলে ডাকাতরা এসে প্রতিদিন অত্যাচার চালিয়ে যাচ্ছে।

[2-30–2-40 P.M.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে আপনার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। সারা ভারতবর্ষে আমরা দেখতে পাচ্ছি সাম্প্রদায়িক দাঙ্গা সাম্প্রদায়িক শক্তি এমন একটা অবস্থায় গিয়ে পোঁছেছে যে, তারা প্ররোচনা যোগাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী পরশু দিন খুব সুন্দর বিবৃতি দিলেন যে, আমরা এইসব শক্তির বিরুদ্ধে লড়াই করতে চাই। আমার প্রশ্ন এই হাউসের কাছে যে আমরা পশ্চিমবঙ্গের মানুষকে আর কতদিন বোকা বানাব। আমরা চাই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই হোক। কিন্তু যারা সাম্প্রদায়িকতার বীজ ছড়াচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলতে পারতেন না, দিল্লিতে যে ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং হলো, সেখানে ভি পি সিং ছিলেন, এই যে প্রতিনিধিরা ছিলেন এই প্রতিনিধিদের সঙ্গে একসঙ্গে বসব না? কারণ, এরা ভারতবর্ষে সাম্প্রদায়িক বীজ ছড়াচ্ছে। সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে হবে তার সঙ্গে আঁতাত করলে চলে না। দিল্লীতে আফ্রিকার ব্যাপারে হরকিষেণ সিং, অটল বিহারি বাজপেয়ি, বাসুজি, আদবানীজী, ভি পি সিং একসঙ্গে বসছেন, আর বলছেন সাম্প্রদায়িক-শক্তির বিরুদ্ধে লড়ব, এভাবে হয় না, সাম্প্রদায়িক শক্তিকে চিহ্নিত করে তার প্রতি কোনও সম্মান জানানো উচিত নয়। সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করার জন্য যে বামফ্রন্ট বলছে সেই বামফ্রন্ট কোথাও কোথাও ওদের সঙ্গে আঁতাত করে বলছে কেন্দ্রীয় সরকারকে ফেলব না, আমরা আলোচনা করি কি করে ভি পি সিংকে বাঁচানো যায়। মুর্শিদাবাদে দেখেছিলাম কিভাবে এই সাম্প্রদায়িক শক্তি অনুপ্রবেশ করে সেখানে দাঙ্গা বাঁধানোর চেষ্টা করেছে, আপনারাই এই সাম্প্রদায়িক শক্তিকে এগিয়ে দিচ্ছেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী ক্ষেত্রে মালদহ জেলার সীমান্তে যে গ্রামগুলি আছে সেখানে বিহারের ডাকাতদের অত্যাচারে গ্রামবাসীরা অতিষ্ঠ হয়ে গ্রাম ছেড়ে চলে যাচ্ছে। সম্প্রতি একজন বিশেষ সম্প্রদায়ের ডাকাত একজন সমাজবিরোধিকে হত্যা করেছে। ফলে সেখানে এমন একটা আবহাওয়ার সৃষ্টি হয়েছে যে, এক সম্প্রদায়ের লোক রাস্তা দিয়ে গেলে অন্য সম্প্রদায়ের লোক আক্রমণ করছে। বিহারের সীমান্তে যদি পুলিশ ক্যাম্প বসানো না হয় তাহলে সেখানে লোক থাকতে পারবে না। বিধানসভায়

বলার পর সেখানে পুলিশ ক্যাম্প হয়েছিল, আবার সেই পুলিশ ক্যাম্প তুলে নেওয়া হয়েছে। সেজন্য আমার আবেদন সীমান্ত অঞ্চলে ভাকুরিয়ায় পুলিশ ফাঁড়ি বসানো হোক, তা না হলে সেখানে সাম্প্রদায়িক দাঙ্গা বেঁধে যাওয়ার সম্ভাবনা আছে।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার জেলার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে, পুরুলিয়া জেলার বেঙ্গল আর্চ স্টিল এবং পুরুলিয়া মিনি স্টিল এই দুটি ছোট কারখানা অচল অবস্থায় পড়ে আছে। মালিকরা সাবসিডি আত্মস্মাৎ করে সরকারের তরফ থেকে আরো সাহায্য আশা করছে। এমন অবস্থায় কয়েক শো শ্রমিক বেকার হয়ে রয়েছে এবং তাদের পরিবারের লোক অর্ধাহারে অনাহারে দিন কাটাচ্ছে। আমার অনুরোধ মাননীয় শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে যে, তাঁরা যেন এই বিষয়ে হস্তক্ষেপ করেন, প্রয়োজন হলে মালিকানা বদল করে আমার জেলার এই দুটি মিনি স্টিল কারখানাকে আবার চালু করে এইসব শ্রমিক পরিবারকে বাঁচাবার জন্য ব্যবস্থা নেন।

**মিঃ স্পিকার ঃ** উল্লেখের সময় ওয়াক আউট করলে যদি সেই মেম্বারের নাম ডাকা হয় তাহলে এটাকে কি ধরতে হবে? পার্লামেন্টরি নিয়মটা কি? অপূর্ববাবু আপনি তো এক্সপেরিয়েন্স স্পিকার, এটা আপনার জানা আছে? ওয়াক আউটের সময় ডাক পড়লে পরে কি ডাকা যায়—এই বিষয়ে আপনার মতামত কি?

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, আজকে এই বিধানসভায় সকল সদস্যের সঙ্গে আমিও একটি ঘটনা উদ্বেগের সঙ্গে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর কাছে রাখতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** অশোকবাবু, আপনাকে একটু সচেতন করে দিই ওয়াক আউটের সময় ডাক পড়লে যদি সেই মেম্বার রেসপন্ড করেন তাহলে সেটা ওয়াক আউট ধরা হবে না।

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, ধরার ব্যাপারটা আপনার চেয়ারের উপর নির্ভর করছে। স্যার, আপনি যা ধরার ধরে নিন, আমরা ওয়াক আউট করেছি। স্যার, আমি যেটা বলতে যাচ্ছিলাম তা হল এই—পশ্চিমবঙ্গের মানুষকে পিটিয়ে খুন করার একটা প্রবণতা কয়েক বছর ধরে লক্ষ্য করা যাচ্ছে। স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীকে যদি কোনও সাম্প্রদায়িক শক্তি খুন করার কথা বলে তাহলে আমরা তার তীব্র বিরোধীতা করি এবং শুধু তাঁর দলের সদস্যারা কেন, আমার মনে হয় পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষের সমস্ত মানুষ এর নিন্দা করবে, ধিক্কার জানাবে। কিন্তু পশ্চিমবঙ্গে বিগত কয়েক বছর ধরে লক্ষ্য করে দেখা যাচ্ছে যে, কারো সঙ্গে মতবিরোধ, মতো পার্থক্য দেখা দিলে জেলায় জেলায় পিটিয়ে মারা হচ্ছে। একটু আগে আমাদের মাননীয় সদস্য সৌগত রায় কুচবিহারের দিনহাটার ঘটনার কথা বলেছেন। ঘরের মধ্যে দম্পতিকে শিকল দিয়ে আটকে রেখে ঘরে আগুন দিয়ে দেওয়া হল। পুরুলিয়ায় অবধূত থেকে শুরু করে আনন্দমার্গীদের ৫ জনকে পিটিয়ে মারা হল। কারা মারল, কেন মারল, আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। কিন্তু আপনার মাধ্যমে একটি জিনিস জানাতে চাই যে, ভারতবর্ষের নাগরিক হিসাবে ভারতবর্ষের মধ্যে তাদের বাঁচার অধিকার আছে, কি নেই—যদি বাঁচার অধিকার থাকে তাহলে মানুষ লেলিয়ে দিয়ে এই ধরনের পিটিয়ে মারা হবে কি

না—তাহলে কি আমরা ধরে নেব পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্রমন্ত্রী, পুলিশ মন্ত্রী অপদার্থ, অযোগ্য? তিনি যদি তাঁর পুলিশ প্রশাসনকে দিয়ে এটা দমন করাতে না পারেন তাহলে মানুষ লেলিয়ে দেওয়া হবে? তাদের সঙ্গে যাদেরই মতপার্থক্য হবে, সে ধর্মীয় সম্প্রদায়েরই হোক, কিম্বা কোনও রাজনৈতিক দলেরই হোক, তাদেরকে এইভাবে পিটিয়ে মারা হবে? এইভাবে পিটিয়ে মারা হচ্ছে কেন? আমরা সবাই উদ্বেগ প্রকাশ করছি ভারতবর্ষের সীমান্ত অঞ্চল কাশ্মীরে যে ঘটনা ঘটে চলেছে, বিশেষ করে পশ্চিমবঙ্গের বন্ধু সরকার ক্ষমতায় আসার পরে এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যা অপহরন করার পরে দিনের পর দিন এই জিনিস বেড়েই চলেছে।

**Mr. Speaker :** Mr. Bandyopadhyay, your name has been called for the second time. If any member responds during walk-out, it will be deemed to have not walked-out.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা জানব কি করে, আপনি আমার নাম ডেকেছেন? আমরা তো তখন বাইরে ছিলাম।

**Mr. Speaker :** There are Political Parties room. You can hear it from there. I am sorry. I cannot allow it.

[2-40—2-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা শুনিনি।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, if the walk-out is for thc entire day, there is no point in waiting for the Members to come. But if it just a Walk-out for a few moments or a token walk-out then there is some justification in waiting for the Members. Sir, in this particular case when the members have left and they are not in their seats, they have left by informing you that they are leaving in protest, they are staging a Walk-out, I think it is proper in such a case that the names should not be called at all.

**Mr. Speaker :** My Gyan Singh Sohanpal, if the name is not to be called at all,, the Speaker should know the duration for which the Walk-out is taking place. It becomes the responsibility of the party to intimate the Speaker that we are walking out for this period, for this duration, because till the subject is being discussed. But that has not been done. The Speaker cannot anticipate when the party chooses to come back. It may be individual, it may be in group, it may be party-wise. It is very difficult for the Speaker to anticipate their come-back.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, it is only for this purpose that the Chief Whip of the Government is appointed. It is his duty to Coordinate.

**Mr. Speaker :** Oh, it is his duty to know, to ascretain and to inform the Chair.

**Shri Gyan Singh Sohanpal :** It is the duty of the Chief Whip to find out and Coordinate and inform the Speaker in this matter.

**Mr. Speaker :** It is the duty of the Chief Whip to ascertain how long the walking out is taking place and then he will come to the Speaker and for that duration the Speaker shall hold up the work of the Housc and wait till the decision comes.

**Mr. Saugata Roy :** If the time for Mention is over and there is no member to be named then you can go on to the next business.

**Mr. Speaker :** Mr. Roy, you are a very senior Parliamentarián. You have in the State Parliament. You were in the Central Parliament. I fail to apprehend the situation whether there may be only on Speaker on a particular issue for a walk-out. My ruling on this will be, if a group, individual or party chooses to walk-out they have every right to walk-out. It is a Parliamentary weapon used by Political Parties. There is no denying. But they do this in their own jeopardy, in their own risk. If they walk-out when an important debate on an important issue is being discussed in the House, if they choose to walk-out, they do it at the risk of depriving others participating in the debate. They cannot claim it the right to be called again. You cannot say that as "have now come back, you call me again". That right they do not have. I am informing the members concerned. It is not that I am not informing them. I am telling them that he was called in absence. Are you now willing to exercise your option? So, if the Member so chooses to use his option when he comes back to the House, it will mean at that relevant point of time that he did not record his protest. That is the Parliamentary convention. I am sorry. No further dibate on this.

Now Shri Sudip Bandyopadhyay.

[2-50—3-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্পিকার মহোদয়, আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন, আশা করি আমি আমার বক্তব্যের উত্তর তাঁর কাছ থেকে পাব। কেন্দ্রীয় অর্থমন্ত্রী মধু দন্ডবতে প্রথম কলকাতায় এসেছিলেন এবং আমরা দেখলাম কেন্দ্রীয় অর্থমন্ত্রী, রাজ্যের মুখ্যমন্ত্রী, সকলে একত্রে একটা বৈঠক করেছেন। কেন্দ্রীয় বাজেটে পেট্রল, ডিজেল, ইস্পাত, টায়ার-টিউবের দাম বাড়ার পর রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থ মন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলেন ঐ জিনিসগুলির দাম কমাবার প্রশ্নে। আমি ইতিপূর্বে এই বিধানসভায় দাঁড়িয়ে অভিযোগ করেছিলাম যে, সেই চিঠির কোনও সদুত্তর কেন্দ্রীয় অর্থমন্ত্রী দেননি বলে। এখন আমি জানতে চাইছি যে, কৃষি ঋণ মকুব, মাশুল সমীকরণ, পেট্রল, ডিজেল, ইস্পাত, টায়ার-টিউব ইত্যাদির দাম কমাবার প্রশ্নে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে কি আলোচনা হয়েছে? আজকে যখন বিধানসভা চলছে তখন মুখ্যমন্ত্রীর বা অর্থমন্ত্রীর উচিত সভায় উপস্থিত থেকে ঐ আলোচনার বিস্তারিত বিবরণ সভাকে জানানো। এই সভাকে বাই-

পাশ করে চলে যাবার প্রবণতা বিদ্যুৎ মন্ত্রীর ক্ষেত্রে আমরা বার বার দেখেছি। ভয়ঙ্কর লোডশেডিং-এর সময় তিনি সভাকে কিছুই জানাননি। আজকে সভা যখন ইন সেসন এবং মাননীয় অর্থমন্ত্রী যখন সভায় উপস্থিত আছেন তখন তাঁর উচিত ঐ আলোচনার বিষয়বস্তু বিস্তারিত ভাবে সভাকে জানানো। বিশেষ করে পেট্রল, ডিজেল, ইস্পাত, টায়ার-টিউবের দাম কমাবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যে চিঠি কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে দিয়েছিলেন সে প্রসঙ্গে তিনি কি মনোভাব গ্রহণ করেছেন এবং কি তাঁদের জানিয়েছেন, সেটা সভাকে জানানো দরকার। আমি আশা করব মাননীয় অর্থ মন্ত্রী গণতান্ত্রিক রীতি মেনে বিধানসভার মর্যাদা অক্ষুণ্ণ রাখার জন্য সচেষ্ট হবেন। সভাকে এড়িয়ে যাবেন না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার, মহাশয়, মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় যে বিষয়গুলির ওপর দৃষ্টি আকর্ষণ করলেন সেই বিষয়গুলির সম্বন্ধেই প্রথমে আমার বলা উচিত। এখানে বিধানসভাকে এড়ানোর কোনও ব্যাপার নেই। কারণ বাজেটের ওপর আলোচনার সময়ও এই প্রশ্ন রাখা হয়েছিল এবং সেই সময় পর্যন্ত আমার কাছে যেটুকু খবর ছিল আমি সমস্তটুকুই বলেছিলাম। কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে রাজ্যের মুখ্যমন্ত্রীর এবং আমার যখন মিটিং হয় তখন হাউস ছিল না। তারপর আজকেই আমি প্রথম সুযোগ পেলাম এবং সে প্রসঙ্গে প্রথম সুযোগেই আপনার অনুমতি নিয়ে আমি সংক্ষেপে বলছি। সুদীপবাবু যে বিষয়গুলি বললেন সে বিষয়গুলি সম্বন্ধে প্রথমে বলছি, তারপরে আরো যে দু'একটি বিষয়ে আলোচনা হয়েছে সে সম্বন্ধে বলব। তিনি কেন্দ্রীয় বাজেটের মধ্যে দিয়ে পেট্রল, ডিজেল এবং ইস্পাতের দাম বৃদ্ধির প্রশ্নে যে কথা বললেন, সে কথা আমরা কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে পরিষ্কার ভাবে বলেছি। যেহেতু মে মাসের ১৪-১৫ তারিখ নাগাদ কেন্দ্রীয় সরকারের ফিনান্স বিল লোকসভায় উত্থাপিত হবে সেহেতু কেন্দ্রীয় ফিনান্স মিনিস্টার সে সম্বন্ধে তার আগে কিছু বলতে চান না। এই প্রসঙ্গে আমাদের যেটুকু বক্তব্য সেটুকু বলছি, আশা করছি সুদীপবাবু বুঝতে পারবেন। এই মুহূর্তে তার বাইরে কিছু বলায় একটু অসুবিধা আছে। ফিনান্স বিলের পরে আর কোনও বাধা থাকবে না। আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে যে, ঘাটতি গত আর্থিক বছরের শেষে দেখা গেল বাজেটে বলা হয়েছিল—আমার যতদূর মনে আছে—৭৩ কোটি টাকার মতো, কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা গেল ঘাটতি প্রায় ১৩ হাজার কোটিতে দাঁড়িয়েছে। তার মুখোমুখি দাঁড়িয়ে যেটা কেন্দ্রীয় সরকারের বাজেট কাগজপত্রে আছে বাজেটে ঘাটতির পরিমাণ কমানোর চেষ্টা করা হয়েছে। ৭২০০-তে নামানোর চেষ্টা হয়েছে। ঘাটতি ঠিকই আছে, তবে এটার পরিমাণ কমাতে গিয়ে কি পদ্ধতি নেওয়া হবে এবং আমরা মনে করছি এই প্রশ্নে নির্ধারিত দামে যে বৃদ্ধিটি করানোর চেষ্টা করা হয়েছে এর জন্য মূল্যবৃদ্ধির উপর একটা সরাসরি চাপ আসবে এবং বর্ধিত হারে মাল্টিপ্লায়ার এফেক্ট আসবে। এখানে দাঁড়িয়ে আমরা একটা বিকল্প প্রস্তাব রেখেছি রাজ্যের দিক থেকে। মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে মাননীয় কেন্দ্রের অর্থমন্ত্রীর যে আলোচনা হয়েছে এবং যে প্রস্তাব রেখেছেন তার মূলটাই হচ্ছে এই বাজেট ঘাটতি কমিয়ে ওখানে আনা যায়, ঐ অর্থকে আনা যায় সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি না করে। উনি প্রায় ২-৩টি পদ্ধতির কথা বলেছেন। ১৫ তারিখের পর আমি কিছু কিছু পদ্ধতির কথা বলতে পারব, যেহেতু কেন্দ্রীয় অর্থমন্ত্রী মহাশয় প্রেস কনফারেন্সে বলেছেন, অতিরিক্ত কিছু বলা যাবে না, প্রথমেই একটু সমালোচনার কথা বলেছেন, শুধু সমালোচনা নয়, সমালোচনার

াঙ্গে সঙ্গে বিকল্প প্রস্তাবও রাখা হয়েছে। নিয়ম নীতি মেনে আমি এখানে বলতে পারছি না। চৃষিঋণ, নির্দিষ্ট যেটার ক্ষেত্রে বাজেট আলোচনার সময়েও বক্তব্য রেখেছিলেন। প্রথমেই আমি বলি যে, কৃষি ঋণের দুটো ভাগ আছে, একটা বাণিজ্যিক, ব্যাঙ্কগুলি সেক্ষেত্রে ঋণ দেয়। তাদের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কি নীতি নির্ধারণ করবেন—যেহেতু ন্যাশনাল ব্যাঙ্ক—রাজ্যের তাতে কোনও ভূমিকা নেই। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বলেছেন বাজেট দেবে, কেন্দ্রীয় অর্থমন্ত্রী মহাশয়, আমি নতুন করে কিছু বলছি না। দু'রকমের বকেয়া ঋণ আছে, তার সীমা আছে, ওঁরা মকুব করার সিদ্ধান্ত নিয়েছেন এবং সে সম্বন্ধে কেন্দ্রীয় সরকার ব্যাঙ্ককে কি নির্দেশ দেবেন—ন্যাশনাল ব্যাঙ্ক—সেটা আমাদের জানা নেই। রাজ্য সরকার কোন চিত্রে আসছেন? যেটা সমবায় ঋণ সেক্ষেত্রে এক ধরনের ঋণ মকুব করা যায় কি না এ সম্বন্ধে কেন্দ্রীয় বাজেট বক্তব্যে আছে। সমবায় ঋণের ক্ষেত্রে যখন ঋণ মকুব করা হবে রাজ্য সরকারের উপর একটা বোঝা আসবে ব্যাঙ্কগুলি ড্রাই হয়ে যাবে। এখানে দাঁড়িয়ে জানাতে পারি যে, আমরা প্রস্তুত আছি। মাননীয় কেন্দ্রীয় অর্থমন্ত্রী আমাদের যেটা বলেছেন সম্ভব হলে উনি রাজ্যের মুখ্যমন্ত্রীদের নিয়ে এ মাসের মধ্যে একটা মিটিং ডেকে এই শেয়ারিংটা রাজ্য সরকারদের কতটা দেবেন, কি করবেন এই পর্যন্ত আলোচনা হয়েছে। কি আটকে আছে, শেয়ারের প্রিন্সিপালটা আমি অবহিত করতে চাই। রাজ্য সরকারের উপর যে বোঝা আসবে, দায়িত্ব নিতে হবে সমবায় ঋণ মকুব করার জন্য আমরা তার জন্য প্রস্তুত আছি। তারপর মাশুল সমীকরণ নিয়ে মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় প্রশ্ন রেখেছেন, সে সম্বন্ধে কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রেস কনফারেন্সে বলেছেন বেশ স্পষ্ট ভাবেই বলা আছে, মুখ্যমন্ত্রী সম্মেলনে বলেছেন, এখানে বলেছেন যে, এটা অনেকদিন পড়ে আছে। আপনারা জানেন যে, এটা ৩০ বছর ধরে পড়ে আছে যখন আপনারা কেন্দ্রে ক্ষমতায় ছিলেন কিছুই করেননি। শুধু পশ্চিমবঙ্গ নয়, সমগ্র পূর্বাঞ্চলের শিল্পের উপর যে অবহেলা এটা দূর করার বিষয় কি ভাবছেন তাতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলেন পশ্চিমবঙ্গের ভিউ ভাল করে জানি। বিহার এক রকম চিন্তা করেন, দক্ষিণ ভারতের কিছু রাজ্য অন্য রকম চিন্তা করেন সেগুলি আমাদের একটু পড়ে বার করতে হবে।

[3-00–3-10 P.M.]

প্রশ্ন রেখেছি, "লৌহ ইত্যাদির উপর শুধু আলাদাভাবে কেন, এক্ষেত্রেই কেবলমাত্র মাশুল সমীকরণ কেন? হোয়াই ইজ দিস সিলেক্টিভ ফ্রেট ইক্যুলাইজেশন? কেনই বা কটন্ বা ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের ক্ষেত্রে নয়? কাজেই এটা যদি করতেই হয় তাহলে এই যা যা জিনিস আছে সকল ক্ষেত্রেই সেটা হোক, কিন্তু এটা হতে পারে না। এটা যদি সকলের ক্ষেত্রে ফ্রেট ইক্যুলাইজেশন না করতে পারেন তাহলে এই অঞ্চলের জন্য যেটা করা হয়েছে সেটা তুলে দেওয়া হোক।" এটা বলবার পর কেন্দ্রীয় অর্থমন্ত্রী বললেন, "এটা আমরা স্পষ্ট বলছি যে, ব্যাপারটা আমরা ফেলে রাখতে চাই না, এই ব্যাপারে একটা পথ বের করতে চাই।" এই জায়গায় আমি বলি, আমার যতদূর মনে পড়ছে, আড়াই বছর আগে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল মিটিংয়ে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তদানিন্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে বলেছিলেন, "অ্যাজেন্ডা করুন মাশুল সমীকরণের উপর।" এটা বলবার পর একটা অদ্ভুত ব্যাপার হল—ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের কোনও মিটিংই আর হল না। এই অবস্থার

মধ্যে দাঁড়িয়ে আমরা এখন তাড়াতাড়ি পথ বের করতে, উত্তর বের করতে চাইছি মাশুল সমীকরণের ক্ষেত্রে। আরো দুটি ক্ষেত্রে, যার একটি হচ্ছে কনসাইনমেন্ট ট্যাক্স—চালানি কর, পশ্চিমবঙ্গ থেকে পাঠাবার বেলায়। এরজন্য সংবিধান সংশোধনের জন্য পাঁচ বছর আগে যে মুখ্যমন্ত্রীদের সম্মেলন হয়েছিল সেখানে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হয়। কিন্তু তারজন্য আইনগত পদক্ষেপ নেওয়া আটকে রয়েছে। এ ব্যাপারে কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে বলেছি তাড়াতাড়ি পদক্ষেপ নিতে। সর্বশেষে বাণিজ্যিক ব্যাঙ্কগুলির ক্ষেত্রে ক্রেডিট ডিপোজিট রেসিওর ব্যাপারটা তুলেছি। বলেছি, পশ্চিমবঙ্গে ব্যাঙ্ক ঋণ ফেরত দেবার রেকর্ড অনেক ভাল, কিন্তু ক্রেডিট ডিপোজিট রেসিও ৫৫ পারসেন্ট কেন, যেখানে ন্যাশনাল অ্যাভারেজ ৬৫ পারসেন্ট এবং কম্পারেবল ন্যাশনাল রেকর্ড ৯৫ পারসেন্ট এর কাছাকাছি? কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলেছেন এটা দূর করা উচিত। আমি বলেছি তাড়াতাড়ি দেখুন এটা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার সঙ্গে তাঁর ক্লোজ অ্যান্ড সিক্ ইন্ডাস্ট্রি সমন্ধেও আলোচনা হয়েছে। কাজেই সেই আলোচনার ইঙ্গিত আমাদের দিন, কারণ সবচেয়ে বড় হচ্ছে ট্র্যাডিশনাল ইন্ডাস্ট্রিয়াল এস্টেট এবং সেখানে একটা ভয়ঙ্কর অবস্থা।

**মিঃ স্পিকার ঃ** এটা তো ইন্ডাস্ট্রি বাজেটের দিন রিপ্লাই নেবেন। এটা এখানকার ব্যাপার নয়।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** এটা ফিনান্সের ব্যাপার নয়। এই ধরনের আনুষ্ঠানিক বোঝাপড়ায়ও আমরা যাইনি। ঐ আলোচনা ইন্ডাস্ট্রিজ মিনিস্টারের সঙ্গে হয়। বিষয়টা কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর আওতায় পড়ে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অসীমবাবু, আপনি জানেন ভাল করেই যে, বি. আই. এফ. আর. কি, আই. সি. আই. কি, যদিও ফিনান্সের সঙ্গে নেই।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** আমি তো উত্তরটাই দিয়ে চাইছি। এই ব্যাপার আপনি যতটা চিন্তা করেন আমাদের কারোর চিন্তা তার চেয়ে কম নয়। যেহেতু এই প্রশ্নটা ছিল তাই এর আগে যখন দিল্লিতে গিয়েছিলাম তখন সেই মিটিংয়ে কেন্দ্রীয় শিল্প মন্ত্রী এবং অর্থমন্ত্রীর সঙ্গে বি. আই. এফ. আর. নিয়ে আলোচনা হয়। সেখানে তাঁরা কিছু কিছু ইস্যুতে ঐক্যমতে আসেন। সেখানে কিছু বড় বড় কারখানার কথা, নাম করতে হয় করব, বেঙ্গল পটারিজ, টিটাগড় পেপার মিল, মেটাল বক্স, এম. এম. সি. ইত্যাদির নাম ওঠে। কিন্তু সবচেয়ে বেশি রুগ্ন এবং বন্ধ কারখানা পশ্চিমবঙ্গে নয়, মহারাষ্ট্রে ; তারপর পশ্চিমবঙ্গে। এটা কোনও একটা রাজ্যের সমস্যা নয়। পশ্চিমবঙ্গের একজন যুবক তার বাড়ির পাশের কারখানাটি বন্ধ দেখে ভাববেন এটা পশ্চিমবঙ্গের সমস্যা, মহারাষ্ট্রের একজন যুবক সেখানে সেটা দেখে ভাববেন ওটা মহারাষ্ট্রের সমস্যা। এইভাবে গুজরাটে মনে হবে সেটা গুজরাটের সমস্যা। কিন্তু আসলে এটা সমগ্র দেশের সমস্যা। এটা একা কেন্দ্রীয় সরকার করেন না, রাজ্য সরকারের পক্ষ থেকেও কিছু পদক্ষেপ নেওয়া হয়। এক্ষেত্রে বন্ধ কারখানাগুলির যেসব উদ্বৃত্ত জমি আছে সেগুলো বিক্রি করে যে অর্থ পাওয়া যাবে তা দিয়ে ঐ কারখানা রিভাইভালের সিদ্ধান্ত নিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি এর প্রতিবাদ করছি। আপনি ২০টি জুটমিলের জমি এইভাবে

নিয়েছেন মাল্টি-স্টোরিড বিল্ডিং করবার জন্য। ভয়ঙ্কর ব্যাপার, সেই টাকা তারা বাইফারকেট করে অন্য জায়গায় কাজে লাগাচ্ছে।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** আমার বক্তব্য শেষ করতে দিন, আমি এই প্রশ্নে আসছি। জমি বিক্রি করার ক্ষেত্রে সামাজিক যে বিধিনিষেধ আছে সেইগুলি পারমিসেবল বাড়ি তৈরি করার ক্ষেত্রে। এই সমস্ত আলোচনা শিল্প মন্ত্রীর সঙ্গে হয়েছে। শিল্প মন্ত্রী এখানে এসেছেন এবং বলেছেন পশ্চিমবঙ্গ সরকার সুনির্দিষ্ট ভাবে কারখানা খোলার ব্যাপারে কি নীতি নিতে চান বা খোলার কি নীতি আছে সেটা জানাতে। আমি মনে করি এই কেন্দ্রীয় সরকার এবং আমরা বসে শুধু বড় বড় কারখানা নয়, কোনও কারখানা যাতে এইভাবে আর রুগ্ন না হতে পারে তার জন্য যুগ্ম ভাবে আমাদের দায়িত্ব নিয়ে সিদ্ধান্তগুলি নিতে হবে। এটাই আমাদের বক্তব্য ছিল।

## LEGISLATION

### The West Bengla Taxation Laws (Amendment) Bill, 1990.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1990 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.Prior to 26.2.90 the Bengal Finance (Sales Tax) Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954 provided for levy of purchese tax on purchases of goods by a manufacturer for use directly in the manufacture in West Bengal of goods when such manufactured goods are transferred by him to a place outside West Bengal of disposed of by him otherwise than by way of sale in West Bengal. The Supreme Court of India in its Judgement in the cases of Good Year India Ltd. & Hindusthan Lever Ltd. held that incidence of such tax fell on subsequent events like transfer of stock outside the taxing State and such levy was beyond the Legislative Competence of the State.The Judgements of the Supreme Court were made in relation to the relevant Acts in the States of Haryana and Maharashtra. But the Principles so ennunciated by the Supreme Court in those two cases are equally applicable to the provisions of Sales Tax Laws of our State pertaining to purchase tax on purchases of goods for use in the manufacture of taxable goods. In our provisions too, the incidence of taxation of purchases of goods was so long tied with the events like despatch of manufactured goods to places outside West Bengal otherwise than by way of sale in West Bengal and also disposal of goods in the State otherwise than by way of sale. It has, therefore, become necessary to fasten the incidence of tax only on the purchases of goods in West Bengal without any connection with subsequent event or events and remove thereby the basis or ground of the aforesaid Supreme Court Judgement retrospectively with effect from

10.10.77 to protect revenue interest of the State Government.

In spite of best efforts by the State machinery, many persons are avoiding registration/enrolment and payment of outstanding taxes under the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979 in fear of payment of heavy penalty, interest and prosecution. To encourage such persons to come out to enrol their names as profession tax payer it has been decided by the State Government to exempt such persons from payment of interest and penalty and exoneration from prosecution for not obtaining certificate of enrolment or registration, delayed payment of assessed taxes and for default in making payment of taxes by the due dates provided such person makes payment of all outstanding taxes by 30.6.90. The provision for similar exemption was also found necessary under the West Bengal Entertainment-cum-Amusement Tax Act, 1982 to encourage holders of V.C.R. and V.C.P. who are avoiding the payment of Tax by due dates provided such holder makes payment of all outstanding taxes by 30.6.90. These amnesties were considered essential with a view to augmenting revenue of the State.

It was also considered necessary to amend the Bengal Electricity Duty Act, 1935 to provide for exemption from payment of electricity duty on energy generated from a Waste-gas-based generating plant.

Accordingly, the Bengal Electricity Duty Act, 1935, The Bengal Finance (Sales Tax) Act, 1941, the West Bengal Sales Tax Act, 1954, the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979 and the West Bengal Entertainment-cum-Amusement Tax Act, 1982 were Amended by promulgation of the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1990 on 26.2.90.

The Promulgation of the said Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1990, be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আম, দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন তার উপর দু-একটি কথা নিবেদন করছি। বিলটা আমার নিশ্চয়ই মূল উদ্দেশ্য ছিল যখন উনি অর্ডিনেন্স করেছিলেন—২৭শে মার্চ তারিখে, যেটা একটু আগে বিল ছিল সেই বিলটা ল্যাপ্স করতে যাচ্ছিল। সুতরাং ল্যাপ্স যাতে না করে যায় তার জন্য উনি এই অর্ডিনেন্স নিয়ে এসেছেন।

[3-10—3-20 P.M.]

এখন সেই যে বিলটি ল্যাপ্স হয়ে যাচ্ছিল, সেই বিলটিতে কি ছিল? সেটি ছিল পারচেজ ট্যাক্সের উপরে। পারচেজ ট্যাক্সের উপরে সুপ্রিম কোর্টের একটা জাজমেন্ট ছিল, তাতে বলা ছিল যে, পারচেজ ট্যাক্স যদি নিতে হয়, তাহলে সেটা যেখানে কেনা হয়েছে, পারচেজ পয়েন্ট সেটা নিতে হবে, ট্রান্সফার পয়েন্টে নয়। স্বভাবতই এর জন্য রাজ্য সরকার একটি অর্ডিন্যান্স করেছিলেন। সেই আইনের মেয়াদ শেষ হয়ে যাবার পর এটি আবার করেছেন। এটা উনি কেন করছেন তা আমার কাছে স্পষ্ট নয়, আশাকরি উনি এর জবাব দেবেন? এর সঙ্গে উনি আবার কেন ঢুকিয়ে দিলেন যেগুলি প্রত্যক্ষ ভাবে জড়িত ছিল না সেগুলিকে, যেগুলিকে অর্ডিন্যান্সের সঙ্গে আনার জায়গা ছিল না সেগুলিকে এখানে জড়িয়ে দিলেন কেন? যেমন আমি এখানে উল্লেখ করছি, বেঙ্গল ইলেক্ট্রিসিটি অ্যাক্ট, সেখানে বলছে যে, কেউ যদি ময়লা থেকে বিদ্যুৎ উৎপন্ন করে তাহলে তাদের ক্ষেত্রে ইলেক্ট্রিসিটি ডিউটি চার্জ করা হবে না। এটি একটি ভাল কাজ সন্দেহ নেই বিশেষ করে পরিবেশ দূষণ রোধ করতে গেলে। যারা ময়লা থেকে বিদ্যুৎ উৎপাদন করবে, তাদের উৎসাহ দেবার জন্য গ্রামাঞ্চলে 'খাদি গ্রামোদ্যোগের সহায়তায় অনেকে গোবর গ্যাস প্ল্যান্ট বসিয়েছেন, বা অন্যরা যদি এই ধরনের প্ল্যান্ট বসান তাহলে তাদের একটা সুবিধা হবে। আমার কাছে এই বিষয়টি স্পষ্ট নয়। এরজন্য এত তাড়াহুড়ো করার কি ছিল? উনি এটিকে এখানে ঢুকিয়ে দিলেন কেন? দ্বিতীয়ত উনি কিছু ছাড় দিচ্ছেন, যারা রেজিস্ট্রেশন করেনি, তাদের প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে ছাড় দিচ্ছেন, তারা যদি ৩০শে জুন, ১৯৯০ এর মধ্যে টাকা জমা দিয়ে দেয় তাহলে তাদের উপরে পেনাল্টি হবে না, বা পরিবর্তিত ট্যাক্সের টাকাটা জমা দেয় তাহলে They will have to provide for Exemption from payment of interest and penalty and exoneration from prosecution for not obtaining certificate of registration. তার মানে, এই প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে যারা সময় মত রেজিস্ট্রেশন করেনি তারা যদি ৩০শে জুনের মধ্যে ট্যাক্সের টাকা জমা দেয় তাহলে তাদের ক্ষেত্রে কোনও পেনাল্টি হবে না, তাদের কোনও শাস্তি হবে না। ঠিক তেমনি ভি সি আর, ভি সি পি-র ক্ষেত্রে তারা যদি ওয়েস্ট বেঙ্গল এন্টারটেনমেন্ট কাম অ্যামিউজমেন্ট ট্যাক্স'এর টাকা ৩০শে জুনের মধ্যে জমা দেয় তাহলে তাদের ক্ষেত্রে কোনও পেনাল্টি হবে না, কোনও প্রসিকিউশন হবে না। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, পারচেজ ট্যাক্সের ক্ষেত্রে যেটা করছেন, সেটা ঠিক ছিল, বাকি যেটা ছাড় দিলেন ৩০শে জুন পর্যন্ত ছাড় দিলেন যাদের ক্ষেত্রে, সেক্ষেত্রে যৌক্তিকতা কি ছিল তা আপনি বুঝিয়ে বলবেন। এই প্রসঙ্গে সাধারণ ট্যাক্সেশনের উপরে কিছু বলতে চাই, যদিও এই ব্যাপারে বাজেট নিয়ে আলোচনার সময়ে বিস্তৃত আলোচনা করেছি। সেলস্ ট্যাক্সের ব্যাপারে এই হাউসে বারেবারে আলোচনা হয়েছে। সেলস্ ট্যাক্স সংগ্রহ করার যে পদ্ধতি যে—যাঁরা সেলস্ ট্যাক্স দেন তাঁদের উকিলের কাছে গিয়ে ছাড়া বা কনসালট্যান্টের কাছে গিয়ে ছাড়া জমা দিতে পারেন না। আমরা সেলস্ ট্যাক্সের বিষয়টি সিমপ্লিফাই করতে পারি। ছোট দোকানদার, যাদের সেলস্ ট্যাক্স দিতে হয় তাদের যাতে উকিলের কাছে না যেতে হয় তা করতে পারি। কিন্তু দুর্ভাগ্যবশত এই সিস্টেমটা এখনও পর্যন্ত করা যায়নি। আপনি যদি বেলেঘাটার সেলস্ ট্যাক্স দপ্তরে যান, তাহলে দেখবেন সেখানে কি পরিবেশ তৈরি হয়ে রয়েছে। সেখানে কোনও দালাল, কোনও কনসালট্যান্ট বা উকিল না ধরে কেউ কাজ করতে

পারছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই সুযোগে আরেকবার বলব সেলস্ ট্যাক্সের প্রসিডিওরটা কি বিশেষ করে যারা টার্নওভার দেন তাদের ক্ষেত্রে আরো কি করে কমিয়ে সরলীকরণ করা যায় এইদিকটা একটু ভেবে দেখতে বলব। দ্বিতীয়ত বলব প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে, এই নিয়ে বারেবারে আমাদের পক্ষ থেকে অপূর্ববাবু বলেছেন। উকিল, ডাক্তার এই ধরনের যারা পেশা ব্যবসায় নিযুক্ত রয়েছেন, স্বাধীন পেশা তাদের উপরে প্রফেশনাল ট্যাক্স চালু করা হয়েছে। আপনি নিশ্চয়ই জানেন, আপনি নিজেও একজন ব্যবহারজীবি এবং আপনার উপরেও ডবল ট্যাক্সেশন হয়ে যাচ্ছে। এমনিতেই ইনকাম ট্যাক্স দিতে হয়, স্টেট গভর্নমেন্ট প্রফেশনাল ট্যাক্স নিচ্ছে, তার ওপরে যদি ক্যালকাটা কর্পোরেশন এবং মিউনিসিপালিটিগুলি যদি এইভাবে ইন্ডিপেন্ডেন্ট প্র্যাক্টিশনারদের উপরে প্রফেশনাল ট্যাক্স চাপান তাহলে তো প্রকট ব্যাপার হয়ে যাবে। এমনিতেই তো কর্পোরেশনে বেশির ভাগ আয় আসছে রাজ্য সরকারের কাছ থেকে। তারওপরে প্রফেশনালসের ডবল ট্যাক্সেশনের কি প্রয়োজন ছিল? আপনি এর কি কোনও ব্যবস্থা করতে পারেন না, এটাকে একটু অ্যাভয়েড করার চেষ্টা করলে ভাল হয় এবং মাননীয় মন্ত্রী এই ব্যাপারে যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন আমি তাঁকে এই ব্যাপারে বিশেষ করে ভাবতে বলব। তারপরে আমি আরো দুটি ব্যাপারে বলছি যে, বাজেটের সময়ে কিছু কাগজ এসে পৌঁছায়নি বলে বলতে পারিনি, আমি এখন বলছি। আপনি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ বিল নিয়ে আসবেন, পার্লামেন্টে এই বিলকে ফিনান্স বিল বলা হয়ে থাকে। আপনারা অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনে টাকা তোলার ব্যবস্থা করেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে এই ব্যাপারে দুটি শিল্পের জন্য আর্জি করতে চাই। তার একটি হচ্ছে পশ্চিমবঙ্গে অবস্থিত যে টিভি শিল্প আছে, অর্থাৎ যারা টিভি সেট ম্যানুফ্যাকচারার, তাদের সম্বন্ধে আমি ব্যক্তিগত ভাবে তাঁকে বলেছি। তাদের জন্য আপনি ৮ পারসেন্ট ছাড় দিয়েছেন, পশ্চিমবঙ্গে যাঁরা টিভি প্রস্তুত করে তাদের ক্ষেত্রে ৮ পারসেন্ট ফেরত দিয়ে দেবেন। এই ব্যাপারে সুপ্রিম কোর্টের জাজমেন্ট বেরিয়ে গেছে। সুপ্রিম কোর্টের জাজমেন্টে পরিষ্কার করে বলা আছে যে, রাজ্যে প্রস্তুতকারী জিনিসের উপরে ছাড় দেওয়ার কোনও আইনগত অসুবিধা নেই। আজকে টি ভি শিল্পের সঙ্কট অবস্থা। টি ভি ম্যানুফ্যাকচারার ইউনিট যেখানে ৭৮টা ছিল সেখানে সাউথ বেঙ্গলে ২৯টা ইউনিট বন্ধ হয়ে গেছে এবং নর্থ বেঙ্গলে ৪-৫টি ইউনিট বন্ধ হয়ে গেছে। এই টিভি ম্যানুফ্যাকচারিং ইউনিটগুলি নির্মলবাবুর আমলে তৈরি হয়েছিল। তিনি যখন শিল্পমন্ত্রী ছিলেন তখন এগুলো তৈরি হয়েছিল। যা ইউনিট ছিল তার মধ্যে ৩৪টি ইউনিট বন্ধ হয়ে গেছে। Percentage of closed unit as high as 43.3 টি ভি শিল্পকে সুযোগ দিতে হবে। এমনিতেই বাজারে গ্রাম এরিয়াতে ব্ল্যাক অ্যান্ড হোয়াইট টি ভি খুব কম চলে। কালার টি ভিও ৪০ ভাগ কমে গেছে। অল টাইপস অব টি ভি সেল ৪৩ পারসেন্ট হয়ে গেছে। টিভি সেল ৪৩ পারসেন্ট কমে গেছে। অনেক ইউনিট বন্ধ হয়ে গেছে। তারপরে ভিডিওকন মহারাষ্ট্র সরকারের কাছ থেকে সুযোগ নিয়ে, আইনের ফাঁক দিয়ে সেলস্ ট্যাক্স অ্যাভয়েড করে পশ্চিমবঙ্গে ঢুকে টি ভি বিক্রি করছে। আর সেখানে এখানকার টি ভি ইউনিটগুলি আউট অব মার্কেট হয়ে যাচ্ছে। প্রায় ১০ হাজার লোক এই টি ভি ইন্ডাস্ট্রির সঙ্গে যুক্ত। আজকে এই টি ভি কোম্পানিরা অর্থনৈতিক কষ্টে ভুগছেন। বাঙালি এন্টারপ্রেনিয়রা যারা নিজেরা টেকনিক্যাল লোক, ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ার এইসব এক্সপার্টরা নিজেরা চেষ্টা করে ছোট ছোট ইউনিট তৈরি করেছেন। তবে এর মধ্যে ৭-৮টি বড় বড় ইউনিট আছে

যথা—ওয়েবেল, নিক্কো, টেলিরামা, প্যানোরামা, প্রভৃতি। এই ৮টি বড় ইউনিট বাদ দিলে বাদবাকি ছোট ছোট ইউনিটের দিকে একটু নজর দিন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে একটু সুবিচার করতে অনুরোধ করছি, তবে তাঁকে সময় দিচ্ছি, তিনি পরে বিচার-বিবেচনা করে দেখবেন। এই ছোট ছোট টিভি ইউনিট প্রস্তুতকারকদের উপরে যে সেলস্ ট্যাক্স ৮ পারসেন্ট ধরা আছে এবং তারমধ্যে ৪ পারসেন্ট ফেরত দেওয়ার ব্যবস্থা আছে, সেটা ৪ পারসেন্ট ফেরত না দিয়ে ৭ পারসেন্ট ফেরত দিতে অনুরোধ করছি। কেবলমাত্র ১ পারসেন্ট নিয়ে নিন আর বাদবাকি ৭ পারসেন্ট ফেরত দিয়ে দিন। টি ভি ইন্ডাস্ট্রি বাঁচানোর জন্য এই ট্যাক্স পলিসি ৩ বছরের জন্য চালু করুন।

[3-20–3-30 P.M.]

স্যার, আমার ভয় আশঙ্কা এই বছরের মধ্যে ৩৪টি বন্ধ হয়েছে আরো ৩০টি বন্ধ হয়ে যাবে। পশ্চিমবঙ্গে ৮-১০টি ইউনিট ছাড়া আর কোনও টি ভি ইউনিট খোলা যাবে না—বিশেষ করে যারা শুধু টি ভি ইউনিট তৈরি করে তাদের কোনও আশা থাকবে না। দ্বিতীয়ত যেটা সেটা হচ্ছে এবারে মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেটে জীবনদায়ি ঔষধের উপর সেলস্ ট্যাক্স ছাড় দিয়েছেন, একটা জীবনদায়ী ছাড়া আমরা সবাই এটাকে স্বাগত জানাচ্ছি। এছাড়া যারা হ্যান্ডিক্যাপড্, অর্থপেডিক্যালি হ্যান্ডিক্যাপড্ তাদের জন্য যে যন্ত্র ব্যবহার হয় তার জন্য মন্ত্রী কোনও সেলস্ ট্যাক্স বরাদ্দ করেনি, তার ফলে বিকলাঙ্গ যারা তারা সুযোগ পাবেন। একটা যন্ত্র যেটা জীবনদায়ির জন্য ব্যবহার হয় সেটার উপর ছাড় নেই—সেটার নাম হচ্ছে স্পেস মেকার। আমার কেন্দ্রে এস. এস. কে. এম. হসপিটাল সেখানে ৫০-১০০টি স্পেস মেকারের কেস ইন্ডিভিজুয়ালি হচ্ছে। অথচ এই স্পেস মেকারের উপর ৮ শতাংশ সেলস্ ট্যাক্স আছে। আমি নিজে প্রতি মাসে অন্তত ৮টা চিঠি লিখি মুখ্যমন্ত্রীকে—ওনার রিলিফ ফান্ড থেকে স্পেস মেকারের জন্য সাহায্য দেওয়া হোক, আর ১০টি চিঠি প্রধানমন্ত্রীর কাছে লিখি স্পেস মেকারের জন্য সাহায্য দেওয়া হোক। স্যার, এটা হচ্ছে একটা অ্যাসেনসিয়াল জিনিস যে যন্ত্র না লাগালে একটা লোকের হৃদযন্ত্র বন্ধ হয়ে যেতে পারে। আমাদের এখানে স্পেস মেকার তৈরি হয় না, বিদেশ থেকে আমদানি করতে হয়, এই স্পেস মেকারের উপর কোনও আমদানি শুল্ক বা কাস্টমস ডিউটি লাগে না, যদি নিজের নামে আনা যায়। এখন আইন হচ্ছে যদি কারুর নামে আমদানি করা হয় তাহলে তাকে সেলস্ ট্যাক্স দিতে হবে না। কিন্তু যদি কোনও স্টকিস্ট এনে রাখে তাহলে তাকে ট্যাক্স দিতে হবে। সেক্ষেত্রে আগে থেকে তো নামে ইমপোর্ট করা যাবে না। একটার বেশি থাকলে সেটা কার নামে লেখা হবে সেটাও তো আগে থেকে ঠিক করা যাবে না। ফলে ৪-৫টি কোম্পানির এজেন্ট যারা আছে তাদের কাছে যেতে হবে, আবার তাদের কাছ থেকে কিনতে হলে ৮ শতাংশ ট্যাক্স দিতে হয়। সবচেয়ে অসুবিধা হচ্ছে একটা কার্ডিয়াক পেসেন্টকে সেলস্ ট্যাক্স দিতে হবে ১২৮০ টাকা, যে এমনিতেই ১৬,০০০ টাকা দিতে পারছে না তার উপর তাঁকে ১২৮০ টাকা দিতে বলা হল ; এটা তার উপর একটা অত্যাচার হবে। তাই মাননীয় মন্ত্রীকে বলতে হবে এজন্য আপনি কত টাকা সেলস্ ট্যাক্স পাচ্ছেন, আমার ধারণা এই সেলস্ ট্যাক্স কার্ডিয়াক পেসেন্টদের উপর বিরাট কিছু পান না, এটাকে আপনি যদি একজেম্পট করার কথা বলেন তাহলে পশ্চিমবাংলার অর্ধ সংখ্যক মানুষ আপনাকে ধন্যবাদ জানাবে। এবং আপনি সকলের কৃতজ্ঞভাজন হবেন। এমন যদি হয়

যে, আজকে এর উপর জবাব দিতে পারবেন না তাহলে পরে দেবেন। পশ্চিমবাংলায় তৈরি টিভি শিল্পের সমস্যা এবং পশ্চিমবাংলায় বিক্রি হওয়া কার্ডিয়াক স্পেস মেকারের সমস্যা—যা আপনার কাছে বললাম—এগুলির ব্যাপারে আমি আশা করব, আপনি চিন্তাশীল ব্যক্তি, স্পেস মেকার যে শুধু বড় লোকেরা ব্যবহার করে তা নয়, বহু গরিব লোকেও ব্যবহার করে—তাই বলব আপনি এদিকটায় একটু দেখবেন। স্যার, আমার বক্তব্যকে আর দীর্ঘ করব না, শুধু একটি কথাই বলব—বিরোধিতার উদ্দেশ্যে নয়—বিলটা অর্ডিনান্স না হলেও পারত, এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, ছোট বিল হলেও এর মধ্যে একটা নয়, একটা, দুটো, তিনটে, চারটে, পাঁচটা, ছটা, সাতটা বিল হয়েছে এবং তাতে সামান্য সংশোধন করা হয়েছে। আমি সবগুলি নিয়ে এখন আলোচনা করতে পারব না। একটা দুটো নিয়ে আলোচনা করব। এবং আমি আপনার দৃষ্টি আকর্ষণ করব। প্রথমে যেমন নাম্বার ফাইভ (৫) দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশনাল ট্রেড কলিংস অ্যান্ড এমপ্লয়মেন্ট অ্যাক্ট ১৯৭৯। আপনি যখন প্রথম বিলটা এনেছিলেন, আপনার মনে আছে আমি অনেকগুলি কথা বলেছিলাম। এটাকে সংশোধন করবার জন্য। পরবর্তিকালে বিলটাকে সংশোধন করবার জন্য আপনি এখানে পাশ করিয়ে নিয়েছিলেন, আমরা বোধ হয় তখন ওয়াক-আউট করেছিলাম, বাইরে চলে গিয়েছিলাম। তবে এর জন্য আপনাকে ধন্যবাদ জানাই যে, আপনি পাশ করিয়েছেন। আগের ছোট বিলটা যে উত্থাপন করেছিলেন, সেটা আমাদের সকলের কথা শুনে এবং নানা রকম চিন্তা করে এটা করেছিলেন। এই বছরের ভিত্তিতে যেটা করেছিলেন, গত বছরের প্রফেশন হলো, এই রকম কোনও কবিরাজ, কোনও ডাক্তার এবং ল-ইয়ারের একটা চার্ট তৈরি করেছিলেন, ঠিক আছে তাতে আপত্তি নেই। বয়সের ভিত্তিতে কিম্বা প্রফেশনের দীর্ঘ সূত্রতা ধরে গত বছর এটা ছিল। কোনও ডাক্তার, কোনও কবিরাজ, কোনও প্রফেশনাল ম্যান, ল-ইয়ার তাঁর কিন্তু ইনকাম বৃদ্ধি হয়নি। এটা আমি আপনাকে বোঝাবার চেষ্টা করেছিলাম। পরবর্তিকালে এটা চেঞ্জ করে ঠিক হবে। কাজেই ইনকামের ভিত্তিতে চার্জ করেছে। যার ইনকাম ৯,০০০ টাকা, তিনি দেবেন ২৪ টাকা এটা আপনি ঠিক করে দিয়েছেন। কাজে কাজেই পেনাল্টি আমরা নেব না, কোনও ইন্টারেস্ট আমরা নেব না। যদি এই পেমেন্ট ৩০শে জুনের মধ্যে পেমেন্ট করে দেওয়া হয় তাহলে তো পানিশমেন্টের হাত থেকে বাঁচব। এক, যেটা হচ্ছে সেটা ট্যাক্স এর উপর ইন্টারেস্ট বাঁচাবার পেনাল্টি, আর ২ হচ্ছে সেটা আপনি এই দুটো জিনিসের হাত থেকে বাঁচাবার চেষ্টা করেছেন। আপনাকে এই জিনিসটা আর একটু চিন্তা করবার জন্য বলছি। আমরা যাঁরা ইনকাম ট্যাক্স দিই, আপনিও দেন সেটা হচ্ছে বেসড অন ইনকাম। যার ইনকাম বেশি তিনি বেশি দেবেন আর যাঁর কম তিনি কম দেবেন। দুটোই বেস্‌ড অন ইনকাম। হাওড়া কর্পোরেশন, কলকাতা কর্পোরেশন বেসড অন ইনকাম এবং সেখানে ইনকামের ভিত্তিতে করা হয় যেমন ১০ হাজার টাকার উর্ধে হলে এত, ৫ হাজার টাকার উর্ধে হলে এত, ২ হাজার টাকার উর্ধে হলে এত এই করে এগুলি করা হয়েছে। যদি কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, বোম্বে মিউনিসিপাল কর্পোরেশন এইগুলির দিকে তাকাই, এবং দিল্লি মিউনিসিপ্যালিটির দিকে যদি তাকাই তাহলে দেখব সেই অ্যাক্ট কিভাবে করেছে. একই ইনকামে বিভিন্ন এজেন্সীতে ইনকাম হচ্ছে দ্যাট ইজ দি কনস্টিটিউশনাল

বার। আমি এই কথা বলছি না যে, আপনি ইল্লিগ্যাল করেছেন। আপনার ক্ষমতা আছে, কনস্টিটিউশন আপনাকে ক্ষমতা দিয়েছে। এটা দৃষ্টি আকর্ষণ করতে চাই, কনসেপ্ট অব ডাবল ট্যাক্সেশন, ট্রিপল ট্যাক্সেশন, রেকট্যাঙ্গুলার ট্যাক্সেশন, এটা হওয়া উচিত নয়, একটাই হওয়া উচিত। এই কনসেপ্টটা আমার মনে হয় ওল্ড কনসেপ্ট।

[3-30–3-40 P.M.]

আজকে যারা জুরিস প্রুডেন্স আছেন, তারা একটা জায়গায় এই কথা বলছেন। আমি সেইজন্য আপনাকে বলতে চাই, এটা স্টেটের মধ্যেই সীমাবদ্ধ নেই। ধরুন, আমি হয়ত একজন ল-ইয়ার, হাওড়ার বার লাইব্রেরির মেম্বার। আমাকে হাওড়া কর্পোরেশনে ট্যাক্স দিতে হবে। আবার আমি যদি ক্যালকাটা বার লাইব্রেরির মেম্বার হই, বা আমি হাইকোর্টেরও মেম্বার হতে পারি, বা আমাদের কলকাতায় দু-তিনটে কোর্ট আছে তারও মেম্বার হতে পারি বা ডালহৌসি স্কোয়ারে যে সিভিল কোর্ট আছে তারও মেম্বার হতে পারি। তাহলে আমাকে কলকাতা কর্পোরেশনেও ট্যাক্স দিতে হবে, এই মিউনিসিপাল আইনের বলে। তাহলে দুটি জায়গায় তাকে ট্যাক্স দিতে হচ্ছে। এখন আবার শুনছি, আসানসোলও মিউনিসিপাল কর্পোরেশন হয়ে যাচ্ছে। তাহলে ওখানকার যদি সে বার লাইব্রেরির মেম্বার হয়, তাহলে সেখানেও তাকে ট্যাক্স দিতে হবে। শুধু এই কর্পোরেশন ট্যাক্স নয়, এর উপর আবার ইনকাম ট্যাক্সও অ্যাটাক করছে। এই বিষয়ে, মডার্ন এক্সপার্ট যাঁরা আছেন, তারা কিন্তু বলছেন এটা হওয়া উচিত নয়। আন্তর্জাতিক ক্ষেত্রের দিকে যদি আপনি তাকান, ধরুন মালয়েশিয়া, কানাডা বা আফ্রিকায় আমি ব্যবসা করছি। ধরুন আমার মালয়েশিয়ায় ব্যবসা আছে, আবার কানাডায়ও আমি ব্যবসা করি, তাহলে প্রত্যেক জায়গায় আমাকে ট্যাক্স দিতে হবে। আন্তর্জাতিক ক্ষেত্রে চেষ্টা হচ্ছে, যাতে এই ট্যাক্স রিলিফ দেওয়া যায় এবং ইংল্যান্ডে তারা আলোচনা করার পর এই ট্যাক্স রিলিফ দেবার কথা বলছে। ইংল্যান্ডে লেটেস্ট যে বই বেরিয়েছে, আমি পাইনি, রেফারেন্স হিসাবে বলছি, সেখানে বলা হয়েছে, আন্তর্জাতিক ক্ষেত্রে যদি আমি কোথাও ব্যবসা করে থাকি তাহলে আমাকে ট্যাক্স রিলিফ দেওয়া হবে। আমি যে বইটার রেফারেন্স দিলাম তার কিছু অংশ এখানে তুলে ধরছি। "Relief is given to a resident in the United Kingdom where an item of Income is taxed in the United Kingdom and also in another Country." আমি বলতে চাই, ডাবল ট্যাক্স ট্রিটিস বিটুইন ডেভেলপমেন্ট অ্যান্ড ডেভেলপিং কান্ট্রিজ। এই ডাবল ট্যাক্সেশনের ব্যাপারে আমি আপনাকে চিন্তা করার জন্য বলছি। ইন্ডিয়ান পয়েন্ট অব ভিউ থেকে এটা উল্লেখ করছি, বইটি লিখেছেন শ্রী এম. বি. রাও, মেম্বার সেক্রেটারি ল'কমিশনার অব ইন্ডিয়া, তাতে তিনি বলেছেন "The reports of the Adhoc Crop of experts appointed by the United Nations Secretary-General in pursunce of the resolution of the Social and Economic Council to evolve a model treaty for the avoidance of double taxation between the Developed and the Developing Countries." On the issue of avoidance of international double taxation. International double taxation arises when a tax-payer is subject to two tax Jurisdictions, that is, the Country of residence and the Country of source wherein the investment is made. It is recognised that double taxation of the Same Income

should be avoided to help free movement of Capital, goods, and services between Countries. Historically, International double taxation existed, and to overcome it tax treaties were entered into. After the First World War, the League of Nations attempted to evolve a model tax treaty for the provention/avoidance of double taxation. মডেল যেটা গ্রহণ করেছেন The Model that is more applicable not for Developing, but only for Developed Countries. সেজন্য আমরা বলছি a model convention for adoption between the Developing and the Developed Countries as well as between the Developing Countries themselves. এবং সেটা ভারত সরকার চিন্তাভাবনা করছেন কি করে এটা অ্যাভয়েড করা যেতে পারে বিটুইন দি ডেভেলপিং কান্ট্রিজ—দি ভেরিয়াস কনভেনশনাল মেথডস বাই হুইচ ডাবল ট্যাক্সেশন ইজ সট টু বি অ্যাভয়েডেড। আমাদের এই কনসিডারেশনের ক্ষেত্রে যেটা হচ্ছে আমাদের বিভিন্ন স্টেটের মধ্যে এই ডাবল ট্যাক্সেশনের হাত থেকে চিন্তাভাবনা করে বাঁচাবার চেষ্টা করা হচ্ছে। এটা দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি দাঁড়িয়েছি, অন্যান্য ট্যাক্সেশন সম্বন্ধে আমি বলতে চাই না। আমি সংক্ষেপে শুধু ডবল ট্যাক্সেশনের প্রতি দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) অর্ডিনান্স, ১৯৯০ এর পরিবর্তে দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০ এর উপর বিতর্কে অংশ গ্রহণ করে আরো বক্তব্য রাখার জন্য বলছি যে, এটা প্রথমত কোনও নতুন কর বসানোর ব্যাপার নয়, যে অর্ডিনান্স ছিল, যে অর্ডিনান্স ফেব্রুয়ারি মাসে জারি করেছিলাম, এই বিধানসভা চালু হলে নিয়ম হচ্ছে ৪২ দিনের মধ্যে সেই অর্ডিনান্সকে রূপান্তরিত করতে হয় আইনে, এটা তারই পদক্ষেপ। এখানে ৪টি মূল উদ্দেশ্য আছে, তার মধ্যে ৩টি উদ্দেশ্য হচ্ছে করের ক্ষেত্রে রেহাই দেওয়া, আর একটা হচ্ছে সুপ্রিম কোর্টের একটা রায়ের উপর ভিত্তি করে ছোট্ট সংশোধন আছে। রেহাইয়ের যে ৩টি ক্ষেত্র তার প্রথম হল বৃত্তি কর, এটা বিলের ক্লজ ৫-তে আছে। এখানে মূল রেহাই কি—বৃত্তির ক্ষেত্রে দেখা গেছে নতুন বৃত্তি কর দিচ্ছে না বা দিতে পারছেনা, তার কারণ ঠিক সময়ে রেজিস্টার্ড হয়নি এবং রেজিস্টার্ড না হলে জরিমানা দিতে হয় প্রতিদিন। আর যদি বকেয়া থাকে বৃত্তি কর তাহলে বকেয়া অংকের উপর সুদ দিতে হয়। এটা অনেকে অ্যাভয়েড করছে আমাদের কাছে খবর আছে। ৩১শে মার্চ জমা দেবার শেষ তারিখ থাকে, তার মধ্যে যেহেতু এই বিলটা আনতে পারব না, এই বৃত্তি কর ভি সি আর, ভি সি পি'র ক্ষেত্রে প্রযোজ্য, তাই এই অর্ডিনান্স বিল আনা হলো। বকেয়া বৃত্তি করের ক্ষেত্রে এই জরিমানা এবং সুদ এটা মকুব করা হবে যদি ৩০.৬.৯০ এর মধ্যে বকেয়া বৃত্তি কর জমা দেন। আমরা মনে করি এটা হলে বৃত্তি কর বেশ কিছু জমা পড়বে। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার কিছু উদ্ধৃতি দিয়ে বললেন, যেহেতু সংবিধানে নির্দেশ আছে বৃত্তি কর বিভিন্ন স্থানীয় প্রতিষ্ঠান বসাতে পারে, সরকার বসাতে পারে, তাহলে কি বৃত্তিভোগীদের উপর একাধিক কর বসে যাচ্ছে না? এটা অপূর্ববাবু এবং মাননীয় বিধায়ক সৌগত রায় বলেছেন।

[3-40–3-50 P.M.]

বাজেট বিতর্ক হয়ে গেছে ১৫ দিন আগে, তাই আমার মনে হয় ওনার একটু স্ট্রেন হচ্ছে মেমারিতে, কারণ ৫, ২২ পরিচ্ছেদ, বাজেট প্রস্তাবে ছিল, বৃত্তিকর একটা জায়গা থেকে যাতে নেওয়া হয়, সেই প্রস্তাব রেখেছি। আপনারা যেজন্য কষ্ট পেলেন, সেটা আমরা আগেই করেছি। এটা কি রকম মনে হচ্ছে জানেন, ইউ আর পুশিং এগেনস্ট অ্যান ওপেন ডোর। খোলা দরজা বেশি ঠেললে পড়ে যায়। দু নং হচ্ছে, ভি সি পি, ভি সি আর-কে একই ভাবে রেহাই দেবার প্রস্তাব ৩০.৬.৯০ পর্যন্ত করা হয়েছে। এখানে যে পরিমাণে আছে সেটা মকুব করা হবে। অনেকে প্রশ্ন করেছেন, এটা অর্ডিনান্স হিসাবে তাড়াতাড়ি আনার কি কারণ ছিল? কেন ৩১শে মার্চ তারিখটা শেষ হয়ে যাচ্ছে, সেই জন্য তাড়াতাড়ি করতে হলো। আবর্জনা থেকে বিদ্যুৎ, এখানে বেঙ্গল ইলেক্ট্রিসিটি অ্যাক্টকে একটু অ্যামেন্ড করার দরকার আছে। এর থেকে যারা বিদ্যুৎ কিনবেন, তাদের উপর ইলেক্ট্রিসিটি ডিউটির টাকা লাগবে না। এই রকম আপনাদের স্মরণ থাকতে পারে, ডিজেল সেট থেকে যারা জেনারেশন করবে, ঠিক এই ভাবে তাদের রেহাই দেওয়া হয়েছিল এক বছরে জন্য। এখানেও এক বছর সীমারেখা করে দেওয়া হয়েছে। কারণ আমাদের দপ্তরে একাধিক ছোট ছোট ইউনিট, এই জিনিস করার জন্য আবেদন করেছে। ওদের বক্তব্য ছিল ভায়েবিলিটি আসছে না। সেই জন্য এই অর্ডিনান্স করে এক বছরের রেহাই করে ব্যবস্থা করছি। সৌগত বাবু এর বাইরেও একটা প্রশ্ন করেছেন। শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়, হরিয়ানা এবং মহারাষ্ট্রের ক্ষেত্রে মহামান্য সুপ্রিম কোর্ট একটা রায় দেন যে, পার্চেজ ট্যাক্স অর্থাৎ ইনপুটের ওপর যেখানে ট্রান্সফার হচ্ছে, সেই হস্তান্তর যেখানে হচ্ছে, সেখানে নয়, যেখান থেকে কেনা হচ্ছে, সেখানে বসান। তবে একটা রাজ্যের ক্ষেত্রে যেখানে ট্রান্সফার হচ্ছে সেখানে নয়, পার্চেজ পয়েন্টে এটা রেফার হচ্ছে। সেই জন্য আমাদের ১৯৪১ সাল এবং ১৯৫৪ সালের যে বিক্রয় কর আইন ছিল সেটাকে অ্যামেন্ড করার দরকার হচ্ছে। এছাড়া একটা প্রশ্ন মাননীয় সদস্য সৌগত বাবু রেখেছেন, কিছুটা অপূর্ব বাবুর কাছ থেকেও এসেছে, আমি সেই উত্তরটা দিতে চাই। সৌগত বাবু সরলীকরণের উপর যে প্রস্তাব রেখেছে, এটা আমার মনে হচ্ছে বাজেট বক্তৃতায় ছিল। এটা ৫.১১, ৫.১২ দুটো পরিচ্ছেদে স্পষ্ট ভাবে বলা হয়েছে যে, কোথায় কোথায় সরলীকরণ করতে চেয়েছি। যেখানে বার্ষিক টার্নওভার ক্ষুদ্র, সেখানে শুধু সামারি অ্যাসেসমেন্ট করা হয়। এটা ছিল মোট ৭।। লক্ষ টাকা। এটা বৃদ্ধি করে আমরা ১০ লক্ষ টাকায় নিয়ে যাবার প্রস্তাব রেখেছি। এবং এতে প্রায় ২৫ হাজার ক্ষুদ্র বিক্রেতা এর থেকে সুবিধা পাবেন। এছাড়া ক্ষুদ্র, মাঝারি ইত্যাদি সমস্ত ধরনের বিক্রেতাদের আগে মাসিক ত্রৈমাসিক রিপোর্ট দিতে হত। আমরা একটা সরলীকৃত প্রোফরমার ইঙ্গিত দিয়েছি এবং সেই প্রস্তাবও রেখেছি। সৌগতবাবুকে মনে হয়েছে ইউ আর পুসিং এগেনস্ট অ্যান ওপেন ডোর—এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## Clauses 1 to 7 and Preamble

The question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1990, as settled in the

Assembly be passed.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই বিলের প্রসঙ্গে একটু ব্যাখ্যা চাইছি। বাজেট বক্তৃতার ভিতরে উনি এই বৃত্তি কর প্রসঙ্গে স্পষ্ট করে বলেছিলেন যে, একাধিক প্রতিষ্ঠান থেকে একজন ব্যক্তির উপর যে কর ধার্য করা হচ্ছে, এটা উচিত নয়। এই সম্পর্কে উনি একটা প্রস্তাবও রেখেছেন বিবৃতির ভিতর দিয়ে। কিন্তু এই বিলের মধ্য দিয়ে এটা স্পষ্ট হচ্ছে না। বিবৃতির মাধ্যমে সর্বত্রই বলেছেন বিশেষ করে শিক্ষকদের ক্ষেত্রে এটা ব্যাপক ভাবে প্রযোজ্য হয় এবং বিভিন্ন স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলির পক্ষ থেকে কর ধার্য করা হয়। এটা খানিকটা লাগাম ছাড়া করে থাকে। সেই জন্য আপনার এই বিবৃতি থেকে এটা কি আমরা ধরে নিতে পারি যে, এরপর থেকে এইসব স্থানীয় পঞ্চায়েত বা অন্যান্য প্রতিষ্ঠানগুলি এই কর ধার্য করবে না? মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি এটা জানতে চাইছি—এই বিষয়ে তিনি একটা কিছু বলুন।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বক্তব্য রাখার ক্ষেত্রে জয়ন্তবাবুর একটু ছোট্ট ভুল হয়ে গেছে। আমরা যার উপর বলছি সেটার অর্ডিন্যান্স আগেই হয়েছিল, এখন তাকে বিলে পরিণত করা হচ্ছে। এখানে যে বক্তব্য রাখা হয়েছে সেটা নতুন বাজেট প্রোপোজাল, এর উপর পরে বিল আসবে। এই বিল সম্বন্ধে ওটা বিবেচ্য বিষয় নয়। বিরোধী দলের সদস্যরাও বক্তব্য রাখতে গিয়ে সাধারণ ভাবে এটা তুলেছেন। আজকে এটা বিবেচ্য হতে পারে না। আমি নির্দিষ্ট প্রস্তাব আকারে প্রস্তাব রেখেছি যে, একটি স্তরে এই বৃত্তি কর থাকা উচিত। একটি কথা বলা ভাল যে, সংবিধানে নির্দেশ আছে, প্রতি স্তরে চালু করতে পারেন। প্রস্তাব রাখার ক্ষেত্রে এক তরফা ভাবে বলে দিই আর কেউ চাপাবেন না, যদি সম্ভব হয় তাহলে যারা যারা চাপাচ্ছিলেন তাদের এই ক্ষেত্রে যে অর্থ কম হচ্ছে, সম্পদ সংগ্রহের ক্ষেত্রে সেটা রাজ্য সরকারের উপর বর্তায়, এই সম্পদ সংগ্রহের উপর তাদের যা ক্ষতি হবে সেটা পূরণ করার দায়িত্ব, এটা বিলের অংশ হতে পারে না।

The Motion was then put and agreed to.

## Voting on Demands for Grants

## DEMAND NOS 7 AND 61

**[3-50–4-00 P.M.]**

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে প্রথমে ল্যান্ড রিফর্ম অ্যাক্ট যেটা নতুন এল সেই সম্পর্কে কিছু বক্তব্য রাখছি। ১৯৬৪ সালে যে আইন পাশ হয়েছিল এবং যে অ্যাক্টগুলি কয়েকদিন আগে অ্যামেন্ড হল বাই দি প্রেসিডেন্ট, থার্ড অ্যামেন্ডমেন্ট অব দি ল্যান্ড রিফর্ম অ্যাক্ট, তাকে কেন্দ্র করে কিছু কথা বলা দরকার। তার পরবর্তী সময়ে আমি অন্য বিষয়ে যাবার চেষ্টা করব। ল্যান্ড এস্টেট সাবজেক্ট আনডাউটেডলি এবং আইটেম নং ১৮ অব দি স্টেট লিস্ট অ্যান্ড ইন সিডিউল্ড ৭ অব দি কনস্টিটিউশনে পরিষ্কার ভাবে একথা বলা আছে। সারা ভারতবর্ষের ল্যান্ড রিফর্ম সম্পর্কে এখানে বিস্তৃত আলোচনা করার স্কোপ আমার নেই। তবে হয়ত কখনও কখনও রেফারেন্স দিয়ে যেতে হবে। সিক্সথ প্লান অ্যাট্রাক্ট করার কথা বলেছেন। সিক্সথ প্ল্যান বাজেটের মোট যে

প্লানিং তার মধ্যে এটা অন্তত ছিল যে আমরা সিক্স্থ প্লান এবং সেভেন্থ প্লানের মধ্যে কতকগুলি কাজ শেষ করে ফেলতে পারব। সেই কাজগুলি আমরা ফুলফিল করতে পারলাম কি না সেটা দেখতে হবে। তার মধ্যে ছিল ল্যান্ড কনসোলিডেশন। সিক্স্থ প্লানে না হলেও সেভেন্থ প্লান যেটা আমাদের হয়ে গেল, অ্যাট দি এন্ড অব দি সেভেন্থ প্লান, ১৯৯০ সালের মার্চ পর্যন্ত, সেই প্লানে কনসোলিডেশন সম্পর্কে আমরা কতটুকু এগোতে পেরেছি। আমি বলব এটা খুবই পেনফুল। কনসোলিডেশন ইতিমধ্যে কোনও কোনও স্টেট সম্পূর্ণ করেছে? পাঞ্জাব, হরিয়ানা, উত্তর প্রদেশ ইতিমধ্যে সম্পূর্ণ করেছে। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই ব্যাপারে অগ্রগতি খুবই শ্লথ। গতবারের বাজেটে এবং এবারের বাজেটে যে টাকা অ্যালট করা হয়েছে সেটাতে আমি মনে করি যে, কনসোলিডেশনের পক্ষে যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে না। কাজেই এই দিকে আমি বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। তারপরে ওনারশিপ রাইট অব দি টেনেন্ট, এই সম্পর্কে আমি বহুবার বলেছি। বিনয়বাবু মেম্বার আছেন। আমিও বহুদিন আগে মেম্বার ছিলাম। বর্গাদারদের ক্ষেত্রে আমরা কতটুকু সুযোগ দিয়েছি? They can not be ejected without the Producure of law. এটা আছে। এটা বহুদিন আগে থেকেই আছে, এটা নতুন নয়। ১৯৫৫ সালে যখন আইন পাশ হয়েছিল অর্থাৎ ল্যান্ড রিফর্ম অ্যাক্ট যখন প্রথম পাশ হয়েছিল তখন থেকে এটা আছে যে, তাদের কিছু অধিকার বর্গাদার অ্যাক্টে ছিল এবং পরবর্তীকালে সেটা ল্যান্ড রিফর্ম অ্যাক্টের মধ্যে নিয়ে যাওয়া হলো। তারপরে তাদের কোনও ওনারশিপ রাইট আমরা দিতে পেরেছি কি? তাদের কোনও ওনারশিপ রাইট আজ পর্যন্ত দেইনি। They will not be ejected from the land so long they will cultivate the land. এটা আমাদের ল্যান্ড রিফর্মের অন্যতম ত্রুটি। বিনয়বাবু এগ্রি করবেন কি না জানি না, তবে আমি একথা তাঁকে বলব যে, বর্গাদার হিসাবে তাঁরা অনেক নাম নথিভুক্ত করেছেন। অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় যে লেটেস্ট ফিগার দেওয়া হয়েছে তা হচ্ছে, ১৩.৯৪ লক্ষ, রাউন্ড অ্যাবাউট ১৪ লক্ষ। ভাল কথা। রাইটলি অর রঙলি করেছেন, সেকথা আমি বলছি না। আমার বক্তব্য হচ্ছে তাদের টেনেন্সি রাইট দেওয়া হয়নি কেন? পশ্চিম বাংলার বাইরে অনেকগুলি স্টেটেই বর্গাদারদের ওনারশিপ রাইট দিয়েছে। তাহলে আমি যদি বলি তারা মোর প্রোগ্রেসিভ থিংকিং ফর দি পুয়োর পিপল—বর্গাদার অ্যান্ড পাট্টাদারদের পরিচয় দেখিয়েছে, তাহলে উই আর ল্যাকিং বিহাইন্ড। আমরা অনেক পিছিয়ে পড়ে আছি। আপনাদের বন্ধু রাজ্য, সি পি এম শাসিত রাজ্য কেরালার দীর্ঘ দিন আগেই এটা হয়ে গেছে। কেরালায় যদি বর্গাদাররা জমির মালিকানা স্বত্ব পেতে পারে, ওনারশিপ অব দি প্রোপার্টি পেতে পারে, তাহলে তা না পাবার যুক্তিটা কি? তাই আমি জানতে চাইছি। অথচ আমরা নিজেদের সবচেয়ে বেশি প্রোগ্রেসিভ বলি। আমরা বলছি যে, আমরা এত এত সিডিউল্ড কাস্টদের পাট্টা দিচ্ছি। আমি সে বক্তব্যে পরে আসছি। ওনারশিপ রাইট হ্যাজ নট বিন গিভেন টু দি বর্গাদারস ইন ওয়েস্ট বেঙ্গল। অথচ কেরালা বেশ কয়েক বছর আগেই এটা দিয়ে দিয়েছে। ল্যান্ড রিফর্মের ব্যাপারে দি পলিটিক্যাল উইল দ্যাট ইজ রিকোয়ার্ড, সেই পলিটিক্যাল উইল হয়ত আমাদের নেই। এই কথা আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে বলতে চাই, অ্যাবসেন্স অব অ্যাপ্রোপ্রিয়েট পলিটিক্যাল উইল অ্যান্ড পলিটিক্যাল কমপ্লাশন ইজ নট হিয়ার। যার জন্য বর্গাদারদের আমরা বলছি, তোমরা বর্গাদারই থাক, তোমাদের মৃত্যুর পর আর একজন বর্গাদার হবে, তোমরা পাঁচ ভাই থাকলে তোমাদের এক ভাইয়ের মৃত্যুর পর

আর এক ভাই বর্গাদার হবে। আবার আইন অনুযায়ী ইচ্ছা করলেই উচ্ছেদ করা যাবে। কাজ না করলেই উচ্ছেদ হবে, ইউ উইল বি উইথড্রন, ইউ উইল বি থ্রোণ অ্যাওয়ে অ্যাজ এ বর্গাদার। অথচ কেরালা গভর্নমেন্ট তাদের মালিকানা দিয়েছে। কোন্ গভর্নমেন্ট? অতীতে আপনারা যতক্ষণ রাজত্ব করেছিলেন ততক্ষণ কেরালায় এটা হয়নি। এটা দুঃখের কথা, বেদনার কথা। যখন সেখানে সি পি আই কংগ্রেস গভর্নমেন্ট হয়েছিল তখন ওনারশিপ অব দি ল্যান্ড বর্গাদারদের দেওয়া হয়েছিল। আর আপনারা আজ পর্যন্ত এখানে পার্মানেন্ট ওনারশিপ অব দি ল্যান্ড টু দি বর্গাদারস দিতে পারলেন না। অথচ আপনারা গর্ব করে বলেন ১৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড ভুক্ত করেছেন। আর অন্যান্য রাজ্য কি বলছে? তারা বলছে, আমরা তা না পারলেও ২ লক্ষ পারলেও ২ লক্ষ'কে ওনারশিপ দিয়েছি। আর আপনারা যেটা ভেস্ট করেছেন সেটা আজ পর্যন্ত দেননি। কবে দেবেন জানি না? আমরা ১৫ বছর আগে এই বিধানসভায় বলেছি পার্মানেন্ট ওনারশিপ অব দি ল্যান্ড টু দি বর্গাদারস দিতে হবে। কেন দিচ্ছেন না, পলিটিক্যাল ইন্টারেস্টে দিচ্ছেন না। তবে শুধু আপনারা দেননি, তা নয়, নট ইন ওয়েস্ট বেঙ্গল বাট অল ওভার ইন্ডিয়া অন্ধ্রপ্রদেশ দিতে পারেনি, বিহার দিতে পারেনি, হরিয়ানা দিতে পারেনি, তামিলাড়ু দিতে পারেনি। আর ওয়েস্ট বেঙ্গল দিতে পারেনি। প্রোপার্টি রাইট দিতে পারেননি। এই সমস্ত রাজ্যগুলি পার্মানেন্ট প্রোপার্টি রাইট দিতে পারেনি। আপনারা ফেল করেছেন, গিভ দেম দি রাইট , অ্যাবসল্যুট রাইট। এটাই হার্স ফ্যাক্ট। ওনারশিপ রাইট অব টেনেন্ট টু সেয়ার ক্রপার্স ইয়েট টু বি কনফার্মড বাই কারা? অন্ধ্র প্রদেশ, বিহার, হরিয়ানা, তামিলনাড়ু ইত্যাদি এবং পশ্চিমবাংলা। দে হ্যাভ ফেইল্ড টু গিভ ওনারশিপ রাইট টু দেম। আদারস, আপনি যান মহারাষ্ট্রে, আপনি যান গুজরাটে, আপনি যান, কেরালায়, দেয়ার পার্মানেন্ট রাইট হ্যাজ বিন গিভেন টু দেম।

[4-00–4-10 P.M.]

এখন আবার আসুন দো ওয়েস্ট বেঙ্গল ল-প্রোভাইডস দেম সাম সিকিউরিটি কিন্তু সেই সিকিউরিটি আমরা অনেক সময় দেখেছি তারা পায় না, আনফরচুনেটলি দো ইট ইজ এ কগনিজেবল অফেন্স। অসংখ্য নাম আমি আপনার কাছে দিতে পারি যে, তাদের জমি থেকে জোর করে রেকর্ডেড বর্গাদারস হ্যাভ বিন আউটস্টেড। ডেলি খবরের কাগজে বেরোচ্ছে অ্যাবাউট রেকর্ডেড বর্গাদারস। শুধু আমাদের অভিযোগ নয়, ফরওয়ার্ড ব্লকেরও এই অভিযোগ আছে। মুর্শিদাবাদের বহু লোককে উচ্ছেদ করা হয়েছে। দো দে ওয়ার রেকর্ডেড বর্গাদারস, পুলিশ হ্যাজ নট টেকেন এনি অ্যাকশন এগেন্সট দি কগনিজেবল অফেন্স। পুলিশ সেখানে কগনিজেনস নেয়নি। আসামীকে গ্রেপ্তার করেনি। উচ্ছেদ হয়ে যাচ্ছে। এই বিষয়ে বিস্তৃত ভাবে বলা যেত, কিন্তু সময় হবে না। ওভার পাশ করে যাচ্ছি। সাম রাইটস অব দি বর্গাদারস হ্যাভ বিন কার্টেল্ড। আপনি বলবেন এটা কি করে হতে পারে? আমরা ওনারশিপ দিতে পারিনি। একদিকে ওনারশিপ দিয়েছি আর আমরা তাদের অধিকার ছিনিয়ে নিয়েছি, আমরা দেখেছি কি কি অধিকার ছিনিয়ে নিয়েছেন। যেমন ধরুন, আপনাকে দেখাচ্ছি আদার স্টেট যা করেছে, উই হ্যাভ ফেল্ড হেয়ার, আপনি দেখুন সেকশন ১৪(এস) ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট কি করলেন। পূর্বেকার আইনে ছিল বর্গাদারের নিজস্ব জমি এবং যে জমি সে নিজে চাষ করে সব মিলিয়ে সরকারে ন্যস্ত জমি সহ ১ হেক্টর জমি রাখার অধিকারি ছিল

ইন দি প্রিভিয়াস ল। বর্তমান আইনের ১৪(এস) সংশোধনের ফলে বর্গাদারের সরকারের ভেস্টেড জমি, নিজের চাষের জমি সব জমি মিলিয়ে মাত্র এক একর জমি রাখতে পারবেন। তাহলে গরিব বর্গাদারের যেখানে এক হেক্টর রাখার অধিকার ছিল সেই এক হেক্টর থেকে তাকে কমিয়ে এক একর জমিতে নিয়ে এলেন। এক একর জমি রাখতে পারবেন আর তার মালিকানা কতটা পাবেন? .৫০ একর। এটুকু মালিকানা দিচ্ছেন এবং এভাবে তাদের বঞ্চিত করছেন। তাহলে ক্ষেত মজুর বর্গাদারের অধিকার ছিনিয়ে নিলেন, এক হেক্টর জমি রাখতে পারবেন না, এই অবস্থায় তাদের নিয়ে এসেছেন। সেকশন ১৪(৫) ছেড়ে দিলাম। এই জমিটা নিয়ে কি করবেন, অল্প জমি বহু জনাকে দেবেন, এই অবস্থা করেছেন। নাম্বার বাড়াতে চাইছেন। নাম্বার অব ল্যান্ডস আনইকনমিক হোল্ডিংস মোস্ট অব দি এক জনার কাছ থেকে ছিনিয়ে নিয়ে বহু জনাকে দিয়ে দিচ্ছেন। নম্বর ২১৭(৪) অব দি ল্যান্ড রিফর্মস অ্যাক্ট, ১৯৮১। সেকশন ৪ দেখুন কোনও বর্গাদার ৪ হেক্টরের বেশি জমি চাষ করতে পারবে না। ঐ জমির মধ্যে বর্গাদারের নিজস্ব জমি সব একসঙ্গে মিলিয়ে হিসাব করলে দেখবেন ইতিপূর্বে কত ছিল—৬ হেক্টর। ৬ হেক্টর আমার নিজের জমি, বর্গা জমি চাষ করার অধিকারি ছিলাম, অ্যাজ এ বর্গাদার হিসাবে সেকশন ১৪(৪) অধিকার কেড়ে নিলেন। সবশুদ্ধ তাদের দিলেন ৪ হেক্টর। প্রতি ফ্যামেলিতে ১৫ বিঘা জমি পর্যন্ত কেড়ে নিয়ে গেছেন। যে অধিকার যতটুকু ইতিপূর্বে ছিল তার থেকে কার্টেল করেছেন আরও দেখছি কার্টেল করতে করতে কোথায় নিয়ে গেছেন। আর্টিক্যাল ১৭(৫) এর দ্বারা এখন যদি কোনও বর্গাদার ৪ হেক্টরের বেশি জমির দখল রাখার চেষ্টা করেন তাহলে ৪ হেক্টরের অতিরিক্ত জমিতে যে ফসল ফলাবে সেই ফসল আপনি ছিনিয়ে নিতে পারবেন এবং সেই ফসল ছিনিয়ে নেবার ব্যাপারে রেভিনিউ অফিসারের আদেশই একমাত্র শিরধার্য, তার উপর যাবার অধিকার কারো নেই। এমনকি যে ফসল ছিনিয়ে নিচ্ছেন তারজন্য কোনও দামও আপনি দেবেন না, অ্যাপিল গ্রাহ্য হবে না—নো প্রাইস। কাজেই বর্গাদারদের কোথায় নামাচ্ছেন? এগুলো সবই রেট্রোগ্রেড স্টেপস এগেনস্ট বর্গাদার। এইভাবে রেট্রোগ্রেট স্টেপ বর্গাদারদের বিরুদ্ধে একের পর এক কেন নিচ্ছেন? আরো দেখুন, বর্গাদারদের বিরুদ্ধে কি কি করছেন! আশা করি আপনি এর উত্তর দেবেন। এরপর সেকশন ১৭(৩) যেটা ছিল সেটা নতুন আইনে অমিট করে দিয়েছেন। সেকশন ১৭(৩) হ্যাজ বিন অমিটেড, পরবর্তিকালে এটা অমিট করে দিয়েছেন। এই অমিট করবার ফলে আইনের সেকশন ৮-এ যে অধিকার ছিল—তারা যদি দুই-পাঁচ-দশ বিঘা কেনেন তাহলে সেই জমি তার কাছ থেকে কেউ কেড়ে নিতে পারবে না, রাইট অব প্রি-এম্পশন বলে সে যদি জমি ক্রয় করে তাহলে কোনও আইন বলে সেটা কেড়ে নেওয়া যাবে না বা তার বিরুদ্ধে কোর্টে টাকা জমা দিতে কেউ পারবে না, আজকে সেকশন ৩ বাতিল করে দিয়ে তাদের সেই অধিকারকেই বাতিল করে দিলেন ১৯৮১ সালের আইন বলে। কাজেই দেখুন, কিভাবে দরিদ্র বর্গাদারদের এক এক করে কিভাবে এক্সপ্লয়েট করছেন, আপনাদের রাজত্বে কিভাবে তাদের অধিকার কেড়ে নিচ্ছেন আপনারা। তারপর রুল ২৯(৩)-তে কি কি রুলস আছে? The provisions of Rule 21(3) is violative of Act 14 of the Constitution of India in as much as it is on the face of it bad, unreasonable, oppressive and further the said rule is ultra vires the provision of the said Act. আমি এখানে রেফার করছি ক্যালকাটা হাইকোর্টের নোট্স অব ১৯৮৬,

ভল্যুম ওয়ান, পেজ-৩৪০। সেখানে মালিক অ্যাকচুয়াল বর্গাদারকে না জানিয়ে তাদের নাম বর্গাদার হিসাবে রেকর্ডভুক্ত করেছে, কিন্তু সেই বর্গাদার চাষ করে না। এই বিষয়টা আমি গত বছরের আগের বছরও এখানে উল্লেখ করেছি। অ্যাকচুয়ালি সেই বর্গাদার জমি চাষ করে কি না তার হিসাব নিয়েছেন আপনি? অপারেশন বর্গা করুন আর যাই করুন, এ ব্যাপারে কোনও এনকোয়ারি করিয়েছেন কি, ইনভেস্টিগেশন করিয়েছেন কি বাই অ্যান এক্সপার্ট, টেকনিক্যাল এক্সপার্ট, ইকোনোমিক এক্সপার্ট, এক্সপার্ট ইন এগ্রিকালচারাল ফিল্ড? তাঁদের দিয়ে কিছু করিয়েছেন? ১৪ লক্ষ নাম ঢুকিয়েছেন। সত্যিকার বর্গাদারদের নাম যদি ঢোকান নিশ্চয়ই তাকে সমর্থন করি, কারণ আমি গরিবের ছেলে, কিন্তু ফুল ইনভেস্টিগেশন ইন দি ম্যাটার অবশ্যই দরকার। মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির কোনও নেতার জমিতে বর্গাদার বসান আপত্তি করব না, কিন্তু সেক্ষেত্রেও জেনুইন বর্গাদারই বসান। এই ব্যাপারে হ্যাভ অ্যান ইনভেস্টিগেশন। ইনভেস্টিগেশন করে যদি রেজাল্ট দেখেন যে, দুই-পাঁচ পারসেন্ট ভুল সেটা মেনে নেওয়া যেতে পারে।

[4-10—4-20 P.M.]

যদি দেখা যায় ৩৩ পারসেন্ট অর্থাৎ ওয়ান থার্ড ইজ ভেগ তাহলে বলব The Machinery itself, the procedure itself is bad. সেই জন্য আমি বলব যাঁরা এক্সপার্ট ইন দিস লাইন সেই এক্সপার্টদের দিয়ে আপনি ইনভেস্টিগেশন করান। আপনাকে এই ব্যাপারে ইনভেস্টিগেশন করার জন্য বলছি । কত বর্গাদার উচ্ছেদ হল তার কোনও রেকর্ড নেই। কতগুলি কেসে পুলিশ গিয়েছে এবং পুলিশ কতগুলি কগনিজেন্স নিয়েছে ওই কেসের? ইট ইজ এ কগনিজেন্স অফেন্স আপনি জানেন নিশ্চয়ই। এই আইন আপনারা করেছেন। If it is a congnizable offence, how many cases have been taken up? কটা কেসে পানিশমেন্ট হয়েছে এটা আপনি বলতে পারবেন? যদি না হয়ে থাকে তাহলে কি ধরে নিতে হবে যে, এই রাজ্যে বর্গাদার উচ্ছেদ হচ্ছে না? বর্গাদার যে উচ্ছেদ হচ্ছে তার আমি লিস্ট দিতে পারি কে কোথায় হয়েছে। ফরওয়ার্ড ব্লক কোথায় উচ্ছেদ হয়েছে আমি বলতে পারি। কগনিজেন্স কতগুলি কেসে হল না, তা যদি আপনি না বলতে পারেন তাহলে আমি বলব আপনি কোনও খবর রাখেন না। আমি আপনার থেকে ফিগার চাইব হাউমেনি কেসেস হয়েছে তার কতগুলি কগনিজেন্স না হয়েছে। আমি আপনার থেকে হিসাব চাইব কতগুলি কেসে পানিশমেন্ট হয়েছে, আমি আপনার থেকে হিসাব চাইব, কত জায়গায় অন্যায় ভাবে বর্গাদার উচ্ছেদ হয়েছে। এই সমস্ত ব্যাপারে আপনার কাছে কোনও লিস্ট আছে কি না সেটা জানতে চাই। বহু লোক এই ব্যাপারে আপনার কাছে অভিযোগ করে, সংবাদপত্রে বর্গাদার উচ্ছেদের ব্যাপারে যেগুলি উল্লেখ করে সেই ব্যাপারে আপনি কোনও অনুসন্ধান করেছেন কি না জানাবেন। কত বর্গাদার উচ্ছেদ করা হয়েছে এইগুলি আপনার কাছে আমরা চাইব। ১৯৮১ সালের আইনের পর আপনার কাছে কমলবাবু অনেক অভিযোগ এনেছেন, খবরের কাগজে আমরা দেখেছি অনেক বর্গাদার উচ্ছেদের ব্যাপারে। জিয়াগঞ্জে বর্গাদার উচ্ছেদ হচ্ছে, মুর্শিদাবাদে হচ্ছে, লালবাগে হচ্ছে, উত্তরবঙ্গে হচ্ছে, কুচবিহারে হচ্ছে। আপনার কাছে যে তথ্য দিয়েছি এই ব্যাপারে আপনি একটা এক্সপার্ট কমিটি করুন এবং এই ব্যাপারে আপনি অনুসন্ধান করে তার রিপোর্ট এই বিধানসভায় আমাদের কাছে

দিন। কতগুলি ক্ষেত্রে ঠিক আছে কতগুলি ক্ষেত্রে বেমিল আছে সেটা আপনি অনুসন্ধান করে দেখুন। এর সঙ্গে সঙ্গে আমি আরো একটা বিষয় এখানে বলছি সেই বিষয়টি হল পাট্টাদার নিয়ে। Who is the sole authority? The revenue Officer is the sole authority. He has the authority upto a maximum limit. ওরা যেতে পারে কালেক্টার পর্যন্ত, ডি. এম. পর্যন্ত, এর বাইরে যাওয়ার অধিকার নেই। রেভিনিউ অফিসার, অর এনি পারশন, ইউ মে অ্যাপয়েন্ট ফর্ম দি স্টেট ওঁরা হলেন সর্বময় কর্তা, ওঁরা যা বলবেন তাঁদের উপর বলার কেউ নেই। রেভিনিউ অফিসারের ডেফিনেশন এই। যে কোনও অফিসারকে অ্যাজ গভর্নমেন্ট উইল ডিসাইড, হি উইল অ্যাক্ট অ্যাজ এ রেভিনিউ অফিসার। যে কোনও লোককে বসিয়ে দিতে পারেন, গভর্নমেন্টের তরফ থেকে বসিয়ে দিতে পারেন, অ্যাকর্ডিং টু ল আপনি করতে পারেন। ইন্সটান্সগুলি আপনি বললেন না কোথায় কোথায় কি ধরনের অভিযোগগুলি উঠেছে। কি কি অন্যায় হয়েছে সেইগুলির উল্লেখ করতে আমি চাচ্ছি না, আমি বলতে চাচ্ছি পশ্চিমবাংলায় যারা ভেস্টেড জমি পেয়েছে তাদের কথা বলি। বর্গাদার ছাড়িয়ে দিলেন তার কাছ থেকে যে জমি এল—অসংখ্য বর্গাদারকে আইন বিধি না মেনে উচ্ছেদ করা হচ্ছে—সেটা অপর একজনকে পাট্টাদার দেওয়া হচ্ছে। এটা আইন মাফিক করেছেন কি—না বলবেন। আমি যে সমস্ত জমি বিলি করেছিলাম হোয়েন আই ওয়াজ হেয়ার অ্যাজ এ স্পিকার, আমি দেখেছি তাদের অনেকের পাট্টা এখন নেই। এটা আপনার আইনের মধ্যে পড়ে কি না আমি জানি না। তাদের মধ্যে অনেকে আবার নতুন করে পাট্টা পেয়েছে। এগুলো একটু অনুসন্ধান করে দেখা দরকার। আপনি চার বছরের, ১৯৮৫, ৮৬, ৮৭ এবং ৮৮ সালের জানুয়ারি টু ডিসেম্বর পর্যন্ত যে হিসাব দিয়েছেন তাতে বলেছেন যে, ৪ বছরে টোট্যাল ৫৭ হাজার একর ভেস্ট হয়েছে এবং সেগুলি বিলি বন্টন হয়েছে। বাজেট বক্তৃতার মধ্যে আমি হিসাব দেখিয়েছিলাম। আপনি ১ লক্ষ ৬০ হাজার মানুষের মধ্যে যে জমি বিলি করেছেন সেটাকে এবারে একটু হিসাব করুন। ৫৭ হাজার একর যদি টোটাল অ্যাকোয়ার হয়ে থাকে এবং ১ লক্ষ ৬০ হাজার মানুষের মধ্যে যা আপনি বিলি করেছেন, চারধারের বাউন্ডারি বাদ দিলে দেখবেন প্রত্যেকের ভাগে গড়ে এক বিঘার কম পড়বে। এই জমি কারও ভাগে এক বিঘা পড়েছে, কারও ভাগে দশ কাঠা পড়েছে। প্রতিবারে আপনি এখানে বলেন, অর্থমন্ত্রীও বলেন, এত জমি সবই তফসিল এবং আদিবাসীদের মধ্যে, ৫৬ পারসেন্ট এদের মধ্যে বিলি করেছি। আমি আগেও বলেছি টোটাল অ্যামাউন্টটা বলুন। টোটাল জমি কত দিয়েছেন তা না বললে ঠিক বুঝতে পারছি না। তবে আপনি জমি দিয়েছেন, এটা বুঝতে পারছি—আপনি ৭, ৮, ১০ কাঠা করে জমি দিয়েছেন। এই পরিমাণ জমি আপনি যদি দিয়ে থাকেন তাহলে দ্যাট নট অনলি আনইকনমিক বাট দ্যাট ইজ অলসো নট কাল্টিভেবল বাই বুলঅক। পশ্চিমবাংলায় আপনি এক্সপার্ট দিয়ে এটা ভাগ করেননি বা তাঁরা এটা দেখেনি। আপনি এটা না দেখেই পার্সেন্টেজ বলে দিয়েছেন ৫৬ পারসেন্ট দিয়েছি। এটা হতে পারে। কিন্তু তার পরিমাণটা বলুন? ৫৬ পারসেন্টের ডিস্ট্রিক্ট ওয়াইজ দিন, ফিগারটা দিন? ফিগারটা দিলে গ্রামে গিয়ে আমি দেখব তাদের টোটাল অ্যাভারেজ কত? আমাদের এখানে কোনও অনুসন্ধান চালাচ্ছেন, তবে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমি কিছু বলতে পারব না, কারণ এখানকার কোনও ডকুমেন্ট পাইনি, তিনদিন আগে আমি আপনার কমিশনার, ল্যান্ড রেভিনিউ কমিশনারের কাছে জানতে গিয়েছিলাম কত জমি বিলি করা হয়েছে এবং কত লোক পেল না, কত

কেস'এর ডকুমেন্ট হয়েছে? কমিশনার অব ল্যান্ড রিফর্ম আমাকে বললেন, আমি এসব কিছু বলতে পারব না, মন্ত্রী বলতে পারবেন, আমার কাছে কিছু নেই। আমি বললাম, আপনি কমিশনার অব ল্যান্ড রিফর্ম, ওয়েস্ট বেঙ্গল, সুতরাং আপনার মুখ থেকে একথা শোভা পায় না। আমি আপনার কাছ থেকে কোনও গোপন তথ্য চাইছি না, একজন এম. এল. এ. হিসাবে একটা ইনফর্মেশন চাইছি। উনি বললেন, মন্ত্রীর কাছে আছে। আপনি যদি এই ফিগারটা এখানে দেন যে, কত সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবকে জমি দিয়েছেন তাহলে সবটা জানতে পারব। আশাকরি, আপনি আজকে তা এখানে দেবেন। এর আগে বহুবার বলেছি কিন্তু পাইনি। অন্ধ্র প্রদেশে একটা কেস স্টাডি হয়েছে অ্যামঙ্গ সাম ট্রাইবেলস। ওখানে বান্দা গ্রামে ওয়ান ইকনমিস্ট হ্যাভ বিন ইন দি ভিলেজ টু স্টাডি, বিশেষ করে দুর্বলতর শ্রেণী কতটা উন্নতি করেছে, ল্যান্ড রিফর্ম কতটা হয়েছে এবং টু অগমেন্ট দেয়ার ইনকাম কি পদক্ষেপ নেওয়া হয়েছে তা করেছেন।

[4-20–4-30 P.M.]

আই আর ডি পি এবং ডি আর ডি পি-র এত জমি পাওয়া সত্ত্বেও অর্থনৈতিক বুনিয়াদ নিশ্চয় আছে। কিন্তু হোয়াট ইজ দি পিকচার উই আর গেটিং ফ্রম দি কেস স্টাডি? ডাঃ নাচারাইয়া অন্ধ্র প্রদেশে একটা অনুসন্ধান চালিয়ে ছিলেন, সেই অনুসন্ধান রিপোর্ট থেকে আমরা দেখতে পাচ্ছি যে, অন্ধ্র প্রদেশের গ্রামাঞ্চলে বিশেষ করে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবরা এতে কতটা প্রভাবিত হয়েছে, এবং তাদের সামাজিক অর্থনৈতিক উন্নতি কতখানি হয়েছে, কতখানি জমির মালিক হতে পেরেছে তার একটা রিপোর্ট দিয়েছেন। নাচারাইয়া ১৯৩০ সালে একটা স্টাডি করেছিলেন এবং ১৯৪৬ সালেও একটা স্টাডি করেছিলেন। ১৯৬৫ সালের যে স্টাডি তাতে দেখা গেল যে জমি বেড়ে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবরা পেল ৭৮৮১ একর জমি। এই জমি তাদের হাতে রইল। তারমধ্যে আবার বিত্তশালীরা ওই জমি দিয়েছে ইত্যাদি অনেক ঘটনা আছে। তারপরে ১৯৮২ সালের যে ফিগার দেখলাম তাতে দেখা গেল যে, ৭৫.৬১ একর জমি তারা একোয়ার করেছে। সেখানে গ্রামের তফসিলিরা ৬৫.০১ জমি পেয়েছে। অর্থাৎ দেখা যাচ্ছে যে, ক্রমশ কমতে আরম্ভ করেছে। তাদের জমির অ্যাভারেজ কত ছিল এবং পার ফ্যামিলি কত ছিল জমি তা ভাগ করলে দেখা যাবে যে, ১৯৮২ সালে পার ফ্যামিলি ১.২০ নেমে এসেছে, কাজেই, ল্যান্ড রিফমর্সের সুফল কতটা পেয়েছি? আজকে জমি পেলে কালকে দেখা যাবে সেই জমি নেই, এইতো অবস্থা। ১৯৬৫ সালে অন্ধ্রপ্রদেশে মালদা জেলার কেস স্টাডি করেছিলেন ডাঃ নাচারাইয়া। আমার অনুরোধ মাননীয় মন্ত্রীর কাছে যে, ওয়েস্ট বেঙ্গলের একটা স্টাডি করুন এবং এতে অন্তত চিত্রটা ঠিক ফুটে উঠবে। এখানে যে স্টাডি রিপোর্ট আছে তাতে দেখা যাচ্ছে যে, সিডিউল্ড কাস্ট ছাড়া আদার কাস্টের যারা আছে তারা কিন্তু সমহারে জমি পাচ্ছে। ১৯৬৫ সালে এই হার ছিল পার ফ্যামিলি ২.১৩। সেটা ১৯৮২ সালে বেড়ে হয়ে গেল ২.৬৭। তাহলে আমরা কি পিকচার দেখতে পাচ্ছি? অ্যাভারেজ যেখানে সিডিউল্ড কাস্ট ছাড়া অন্য কাস্টরা জমি পাচ্ছে ২.৩০, সেখানে সিডিউল্ড কাস্টরা পাচ্ছে ১.২০। সুতরাং এই স্টাডি রিপোর্ট থেকে বোঝা যাচ্ছে যে, সিডিউল্ড কাস্টদের জমি দেওয়ার প্রবণতা ক্রমশ কমে যাচ্ছে। অথচ মাননীয় মন্ত্রী বিনয়বাব বললেন যে. এখানে ৫৬ পারসেন্ট জমি দিয়েছেন। উনি তো অনেক ডেভেলপমেন্ট

প্রোগ্রাম এনেছেন But that does not ipsofacto prove that they have grown up in comparison to others. আর একটা সার্ভে হয়েছে, সেই সার্ভেটা আমি আপনাকে বলছি—এটা হচ্ছে উত্তর প্রদেশের বান্দায়, সেখানে সার্ভে এনকোয়ারি করা হয়েছে; আর একটা হচ্ছে, অ্যাগেস্ট দি ট্রাইবালস। ট্রাইবালসদের ক্ষেত্রটি কিন্তু আরো মর্মান্তিক সেখানে যিনি কেস স্টাডি করেছেন তিনি বলেছেন যে, ওদেরকে নিয়ে যাওয়া হয়েছে জমিতে এবং ওদেরকে বলা হয়েছে এই জমি পরিষ্কার কর, এই জমি তোমরা পাবে, এই জমি অ্যালট করে দিলাম। তারা জমিটাকে যখন চাষের উপযোগী করল তখন সেই জমি তাদের কাছ থেকে তুলে নেওয়া হল এবং বলল যে, এই জমি তোমার নয়, ঐ জমিতে গিয়ে চাষ কর—এইভাবে তারা প্রতারিত হলেন। এই রকম ভাবে একাধিকবার জমি তাদের কাছ থেকে ছিনিয়ে নেওয়া হয়েছে তাদেরকে প্রতারিত করা হয়েছে। এই প্রতারণার ফলেই আজকে এই হতাশা দেখা দিয়েছে তার জন্যই কিন্তু আজকে ল্যান্ড রিফর্মসের উপর তাদের বিশ্বাস নেই। ট্রাইবালসদের দিয়ে জঙ্গল পরিষ্কার করিয়ে জমি লেভেল করেছে, আবার লেভেল করার পরে তাদেরকে সরিয়ে দেওয়া হয়েছে। ল্যান্ড রিফর্মসের মূল উদ্দেশ্য হল গরিব মানুষরা যাতে তারা ম্যান অব দি সয়েলে জমি পান, তাদের আর্থিক উন্নতি হয়। কিন্তু প্রকৃতপক্ষে কি হয়েছে, আমি তার একটা ফিগার দিচ্ছি, ১৯৪১ থেকে ৫১ ছেড়েই দিলাম, ৬১ যদি আমি ধরি তাহলে দেখব পশ্চিমবাংলায় আমাদের এখানে যত এগ্রিকালচার লেবার ছিল সেটা ১৯৮১-তে অনেকখানি বেড়েছে। আপনি পাট্টা দিয়েছেন, বর্গা করেছেন, ডেভেলপমেন্ট প্রোগ্রাম করেছেন, নিশ্চয়ই অনেক পরিকল্পনা করে প্রোগ্রাম নিয়েছেন, কিন্তু দেখা যাচ্ছে ল্যান্ড লেস এগ্রিকালচারাল লেবারারের সংখ্যা বাড়ছে। কোনও কোনও জায়গায় ২০-৩০ শতাংশ ১০ বছরের মধ্যে বেড়েছে—অর্থাৎ ৮/১০ লক্ষ বেড়েছে। আমার মনে হয় ১৯৯০-৯১-তে উই ম ক্রস ফিফটি লাকস্ : এই পজিশন কিন্তু আমরা এখনও পৌঁছতে পারিনি। সেইজন্য আপনাকে বলছি, এগুলি একটু দেখুন। ল্যান্ড লেস এগ্রিকালচারিস্ট কাল্টিভেটারসের এই পজিশনে আমরা এখনও পৌঁছাতে পারিনি, সেইজন্য আমি আপনাকে বলছি এগুলি একটু দেখুন। আপনি ১.৬১ লক্ষ লোকের মধ্যে ডিস্ট্রিবিউশন করেছেন মাত্র ৫৭ হাজার একর, তার ফলে দেখা যাচ্ছে যে, আপনারা এক বিঘাও দিতে পারেননি লোকেদেরকে। জমিদারি প্রথা উচ্ছেদগুলির প্রধান লক্ষ্য ছিল পার্মানেন্ট সেটেলমেন্টকে ধ্বংস করা, যারা টিলারস, যারা লাঙ্গল দিয়ে চাষ করে তাদের মধ্যে বন্টন করা। এখন এই বন্টন করার ব্যাপারটা বলি ১৯৫৫-র আগে '৫৩ এবং ৫৪-তে অ্যাবলিশন অব জমিনদারি হয়েছিল—যে জমিনদারি ৫৫-তে আমাদের এখানে প্রথম হল এবং ৫৫-র ল্যান্ড রিফর্মটা নিশ্চয়ই আপনাদের মনে আছে ব্যক্তি বিশেষে মাথা পিছু সেখানে যে ল্যান্ড সিলিং ছিল সেটাকে কেটে পরবর্তিকালে ঠিক করা হল রাষ্ট্রপতির শাসনের সময়ে, ৭১ এবং ৭২-তে নতুন করে. আইন হল এবং তাতে মাথাপিছু সিলিং ঠিক করা হল। আপনাকে সিলিং হ্যাজ নট বিন চেঞ্জড, এটা চেঞ্জ না হলেও একটা জিনিস চেঞ্জ হয়েছে সেটা হচ্ছে ল্যান্ড ডেফিনেশনটা। এই আইনের মধ্যে '৮১ যে আইন তাতে আমরা ল্যান্ডের সঙ্গে যা অ্যাটাচ্‌ড সেটাকে পুরোপুরি নিয়ে নিয়েছি এবং ল্যান্ড প্রপার্টির সঙ্গে যা যুক্ত সমস্ত কিছু ফিক্স করেছি ; কয়েকদিন আগে রাষ্ট্রপতি সেটা মেনেও নিয়েছেন এবং অ্যাসেন্টও দিয়েছেন

[4-30–4-40 P.M.]

প্রেসিডেন্ট যেদিন অ্যাসেন্ট দিয়েছেন, সেদিন থেকে আজ পর্যন্ত পাঁচ (৫) মাস অতিক্র হয়ে গেছে, পাসড হয়ে গেছে। আপনি সেটা পাবার পর নোটিফিকেশন দিয়েছেন। যাঁরা জমি মালিক তাঁদের কাছে সংবাদপত্রের মাধ্যমে, পঞ্চায়েতগুলির মাধ্যমে জানিয়ে দিয়েছেন। ওঁদে জানিয়ে দিয়েছেন এবং বলেছিলেন ৩০ তারিখ, তারপর ৩১ তারিখ, ৩১ ও আজকে দুমা হয়ে গেছে। থারটি ফার্স্ট অক্টোবর পর্যন্ত সময় বাড়িয়েছেন। অ্যাম আই রাইট? তাঁদের কা থেকে কতকগুলি পেয়েছেন জানি না এবং এখনো পর্যন্ত কতকগুলি রিটার্ন এসেছে আমা জানা নেই। কতকগুলি রিটার্ন এসেছে, কতকগুলি জমি লেটেস্ট আইনে ল্যান্ড রিফর্মসে সর্বশেষ আইনে কত জমি আপনাদের হাতে এসেছে সেটা আমাদের জানাবার জন্য আপনাবে অনুরোধ করছি। ভেস্টেড ল্যান্ডের ফিগারটা আমাদের জানাবেন। জমি রেকর্ড হচ্ছে কি ন বলতে পারব না। লেটেস্ট অ্যামেন্ডমেন্ট ১৯৮১ অনুযায়ী আমাদের রিটার্ন দাখিল করবা সময় হয়ে গেছে। তাই কত পরিমাণ জমি তাঁদের কাছ থেকে পেতে পারি তার ফিগারট আমি জানবার জন্য দাবি করছি এবং তাহলেই আমরা বুঝতে পারব যে, আমরা কি অবস্থা আছি। এই আইনটা সম্পর্কে অনেক রকম কথা উঠেছে। এই আইন সম্পর্কে যে কথ উঠেছে তা হচ্ছে যে কনস্টিটিউশনের নাইন্থ সিডিউলে নিয়ে যাওয়া উচিত হবে কি না আমরা জানি আপনাদের এই অ্যামেন্ডমেন্ট ইট ওয়াজ নট এ পার্ট অব দি কনস্টিটিউশন হোয়েন দি কনস্টিটিউশন ওয়াজ ফ্রেমড্। নাইন্থ সিডিউলটা আগে কনস্টিটিউশনের মধ্যে ছিল না। পরবর্তিকালে নাইন্থ সিডিউলটা কনস্টিটিউশনের মধ্যে গেল। কেন গেন? গেল এইজন্য কতকগুলি আইনকে এর মধ্যে নিয়ে আসতে চেষ্টা করেছিলেন। সেজন্য এটা এল। পরবর্তিকালে ফার্স্ট অ্যামেন্ডমেন্ট অব দি কনস্টিটিউশন এটা আইনত করা হয়েছিল। আর্টিক্যাল থার্টি ওয়ান বি কে সংশোধন করে নতুন অ্যামেন্ডমেন্ট নাম্বার ওয়ান অব দি কনস্টিটিউশন, তার মধে দিয়ে এটা জন্মলাভ করেছিল। নাইন্থ সিডিউলের মাঝে পশ্চিমবাংলায় ১৩টা আইন আছে সারা ভারতবর্ষে সমস্ত স্টেটে গড়ে ২০২টা আইন আছে। ইট ক্যান বি চ্যালেঞ্জড এনি হোয়্যার। এই নাইন্থথ শিডিউলে তাহলে, যদি থার্টি ওয়ান অ্যান্ড থার্টি ওয়ান বি অব দি কনস্টিটিউশন এটা যদি আমরা মেনে নিই তাহলে অটোমেটিক্যালি এটা আলট্রাভাইরাস না হয়ে অ্যাকসেপ্টে বল বাই দি কোর্ট অফ ল, অ্যাকসেপ্টে বল টু দি কোর্ট হবে। আমি সেদিন আপনার দৃষ্টি আকর্ষণ করে বলেছি যে, এর মধ্যে যদি দেখা যায় যে, আমাদের এই নাইন্থ শিডিউলের মধ্যে যেসব ধারাগুলি থাকল বা যেসব গুণগুলি থাকল হাইকোর্ট অর সুপ্রীম কোর্ট তাহলে আমরা কেন করব না? ল্যান্ড রিফর্মস ১৯৭২-এ যে আইনটা পাশ হল সেটা হাইকোর্ট চ্যালেঞ্জড হয়ে গিয়েছিল, অনেকগুলি আলট্রাভাইরাসও হয়ে গিয়েছিল। পরে সেটা ইনক্লুশন করা হল, সেটার মধ্যে ইনক্লুশন হওয়ার পর, সেই ইনক্লুশনের ফলে উইথ ইন এ প্রসপেক্টিভ, যা কিছু অবস্থা ছিল, সেগুলো সব অ্যাকসেপ্টে বল হয়ে গেল, লিগাল হয়ে গেল, আলট্রাভাইরাস হয়ে গেল। লিগাল অব ভিউ, এখানে এই আইন সম্পর্কে যদি একই কথা বলা হয়েছে নাইন্থ সিডিউলের মধ্যে। ইতিমধ্যে এই আইনের বিরুদ্ধে একটা কেস চলছে কলকাতা হাইকোর্টে, যেহেতু হাইকোর্টে কেস চলছে, সেহেতু এখানে বিস্তৃত আলোচনা করা আমার পক্ষে উচিত নয় এবং এটুকু শুধু আমি বলব, যে আইন আমরা করেছি, যে আইন সম্বন্ধে এখানে কেস ফাইল করা হয়েছে, সেই কেস ফাইল করে এখনো পর্যন্ত কোনও রকম

ভাবেই স্টে অর্ডার বা ইনজাংশন ডিক্লেয়ার করা হয়নি, আলট্রাভাইরাস ডিক্লেয়ার না করলে সেখানে যে ডিসিশন হয়েছে, সেই ডিসিশন অনুসারে আমরা দেখতে পাচ্ছি, সেই ডিসিশনে তারা এই কথা বলছে যে, যারা মামলা করেছিলেন তাদের বলা হয়েছে যে, আপনার সংগঠনের কে কে লোক কিভাবে আছে, সেইগুলো আমাদের দিন। জিয়াগঞ্জ এবং মুর্শিদাবাদ এলাকার যে ভদ্রলোক আলট্রাভাইরাস রি-পিটিশন করেছিল, তাকে টাইম দেওয়া হয়েছে এবং টাইম দিয়ে বলে দেওয়া হয়েছে, আগামী মাসের মধ্যে কি কি নাম আছে সেটা অনারেবল হাইকোর্টের কাছে পেশ করুন এবং তারপর এই ফাইনাল ডিসিশন Whether it is within the compus of the Constitution on Ultravires to the Constitution. সেটাতে আপনাদের বিরুদ্ধে যাবে কি না, Article 14, 15, of the Constitution, Article 31(b), Article 31(a) satisfy. এটা যদি সত্যিই করে থাকে, তাহলে তো ঠিকই আছে, কিন্তু এখন এই কথা বলা যায় না, যে এটা হাইকোর্টের পর সুপ্রীমকোর্ট পর্যন্ত যেতে পারে এবং সেই হিসাবে চিন্তা করে আমাদের বিষয়টা নতুন করে প্রসিড করা দরকার। এখন আমি আপনার কাছে বলব যে, আমাদের এই আইনে যে সমস্ত আর্টিক্যাল Article 31(2) of the 2nd Proviso of Article 31(a) (i) or if it is Constitutional law of invalid by the Constitution u/s. 292(2) of the Govt. of India Question to be decided by the Hon'ble High Court of Supreme Court nothing to say. তবে এই সময় আমার মনে হয় আমাদের পক্ষ থেকে হাইকোর্ট করা ঠিক হবে না। আমরা ডিস্ট্রিবিউশন অব ল্যান্ড চাইছি, গরিব মানুষরা ডিস্ট্রিবিউশন অব ল্যান্ড চাইছে, কিন্তু সে ল্যান্ড যাতে গরিবদের হাতে গিয়ে পৌঁছায়, পাট্টা যাতে গরিবদের কাছে গিয়ে পৌঁছায়, বর্গা যাতে সঠিকভাবে হয়, তার ব্যবস্থা আপনারা করুন। কিন্তু একথা কখনই মনে করবেন না, আমরা বিরোধীতা করছি ভেস্টিং অব এবসেস্ ল্যান্ড। এবারে ল্যান্ডের যে ডেফিনেশন আপনারা দিয়েছেন, আমি আপনাদের কাছে বলি, পশ্চিমবাংলার বাইরে, কোথাও গিয়ে ল্যান্ডের এই ডেফিনেশন আপনারা দেখাতে পারবেন। আমি কিন্তু কোথাও গিয়ে পাইনি। পশ্চিমবাংলার সরকার ল্যান্ডের যে ডেফিনেশন দিয়েছে, সেই ডেফিনেশন ভারতবর্ষের কোন ল্যান্ড রিফর্মসে আছে, সেটা আপনি এনলাইটেন করবেন এগ্রিকালচারাল ল্যান্ডের সঙ্গে। যেমন ধরুন, জাপান এবং কোরিয়া ডেভেলপড্ কান্ট্রিজ, সেখানে মোর অর লেস পাঁচ হেক্টর ল্যান্ড দেওয়া হয়। জাপান ও কোরিয়ায়, সেখানে ল্যান্ডের এই ডেফিনেশন নেই এবং সেখানে এটা এগ্রিকালচারাল ল্যান্ড হিসাবে ধরা হয় এবং সেখানে অন্য ল্যান্ডের সীমানা বাঁধা হয়নি। ভারতবর্ষের অন্যান্য জায়গায়ও এটা হয়নি, আপনি কারেক্ট করে বলবেন, যদি আপনি কোথাও পেয়ে থাকেন। ল্যান্ডের এই ডেফিনেশনে মিল, কল-কারখানা এবং যা কিছু আছে, অ্যানিথিং অ্যাটাচড্ টু আর্থ, সেটা আমাদের এই ডেফিনেশনের মধ্যে আসবে। শুধু একটা জায়গায় রাষ্ট্রপতিকে অনুরোধ করাতে তিনি রাজি হয়েছেন, সো ফার চা বাগান সম্পর্কে তিনি একটা ছাড় দিয়েছেন।

[4-40–4-50 P.M.]

এবং সেটাকে আপনি ইনসিস্ট করেননি, চা-বাগান যেটা আছে সেটাকে আপনি এর মধ্যে ধরেননি, সাব-সেকশন ৭-এ ছাড় দিয়েছেন। আপনি যদি ল্যান্ডের এই ডেফিনেশন রাখেন, আপনি বলবেন গরীব মানুষ এতে ইনভলভ হবে না, কারণ, হোমস্টেড ছিল, কিন্তু

ডোবা, ট্যাঙ্ক ফিসারি এগুলি ছিল না। ফিসারি ইজ এ বিগ ইন্ডাস্ট্রি, ফিস সস্তায় একটা প্রোটিন খাবার, সেই ফিসারিকে যদি আপনি ইন্ডাস্ট্রি মনে না করেন তাহলে নন্দবাবুর এই দপ্তর তুলে দিন। পশ্চিমবঙ্গে প্রথম এরিয়া পর্চা তৈরি হয়েছিল ১৯৩২ সালে, সেই পর্চায় খাল, বিল, ইনল্যান্ড ওয়াটার সেড যে পরিমাণে ছিল তার পরিমাণ আজকে অনেক কমে গেছে, তার হাফে গিয়ে দাঁড়িয়েছে। অথচ ফিসারির দিক থেকে ফিসারি ডিপার্টমেন্ট ১৯৮১-৮২ সালে যে টাকা ব্যয় করেছেন তা ১০ গুণের বেশি। তা সত্ত্বেও টেবল ফিস পশ্চিমবঙ্গে আপনারা উৎপাদন করতে পারেননি। বাড়িতে একটা ফাংশন করতে হলে অন্য জায়গা থেকে মাছ নিয়ে আসতে হয়। ডিম পোনা এখন চাষ করছেন, সেই ডিম পোনা পশ্চিমবঙ্গের বাইরে পাঠিয়ে দিয়ে সেগুলি যখন ২ কেজি ২।। কেজি হয়ে যায় তখন সেগুলিকে এখানে ইমপোর্ট করে আনা হয়। আমরা এখানে শুধু ডিমপোনা তৈরি করছি। অথচ ১৯৮০-৮১ সাল থেকে বাজেটে ১০ গুণ টাকা খরচ করে যাচ্ছি, সে তুলনায় মাছের উৎপাদন যদি না হয়ে থাকে তাহলে এটা বেদনার কথা, তাহলে সেই টাকা অপচয় হচ্ছে। তাহলে ফিসারিকে আপনি ইন্ডাস্ট্রি মনে করুন, আমরা যেমন এগ্রিকালচারকে ইন্ডাস্ট্রি মনে করি। এগ্রিকালচারকে যদি বাড়াতে হয় তাহলে ল্যান্ড রিফর্মের দরকার আছে। আপনাকে একটা জিনিস বলি, জাপানে ৫ হেক্টর জমি দিয়ে তার প্রোডাকশন প্রোডাক্টিভিটি পার একর অ্যাসিওরড্ হয়েছে। আপনি যে জমি দিচ্ছেন, তার মধ্যে ইরিগেশনের জন্য আলাদা আছে, নন-ইরিগেশনের জন্য আলাদা আছে, ইরিগেশন কে সার্টিফাই করবে? না, আপনার রেভিনিউ অফিসার সার্টিফাই করবে।

হি ইজ অল ইন অল, এই রেভিনিউ অফিসার। সার্টিফিকেট ঠিক আছে—কিন্তু সেটা প্রযোজ্য হবে না। আর কি বলতে পারেন? সেই সিলিং যদি বেঁধে দেওয়া হয় তাহলে ইরিগেশন কমপালসারি এবং পারমানেন্ট আছে কি না, অ্যাসিওর্ড আছে কি না সেটা দেখতে হবে। যদি অ্যাসিওর্ড ইরিগেশন না হয় তাহলে দ্যাট ইজ নট ইরিগেটেড ল্যান্ড। এই অ্যাসিওর্ড ইরিগেশনের কথাটা আছে যে, ইরিগেশন কখনো ফেল করবে না? অ্যাসিওর্ড ইরিগেশন নেই। খালে জল আসবে কি না, সেটা অ্যাসিওর্ড নয়। বর্ষা কম হয়েছে ডি. ভি. সি. জল ছাড়েনি, বর্ষা বেশি হলে জল ছেড়ে ভাসিয়ে দিল—হোয়েদার অ্যাসিওর্ড ইরিগেশন অর নট এটা দেখতে হবে। অ্যাসিওর্ড ইরিগেশন না হলে কখনই তাকে আপনি ইরিগেটেড ল্যান্ড হিসাবে ধরতে পারবেন না। সেইজন্য আপনি অ্যাসিওর্ড ইরিগেশনের ব্যবস্থা করুন। ল্যান্ডের ডেফিনেশন নিয়ে সংঘাত দেখা দিয়েছে। বিভিন্ন লোকের মধ্যে মিসআন্ডারস্ট্যান্ডিং সাংঘাতিক ভাবে দেখা দিয়েছে সেটা দূর করবার জন্য আপনি বলবেন যে, দামি দামি লোকদের ধরেছেন। অর্চারের হিসাব নিয়ে আমি একবার বলেছিলাম। মুর্শিদাবাদের কত আম গাছ ফাঁকা হয়ে গেছে। কয়েক লক্ষ আম গাছ ফাঁকা হয়ে গেছে, ব্যকলগ পূরণ হয়নি। অথচ আমরাই পলিউসনের বিরুদ্ধে সংগ্রামের কথা বলছি, ইকোলজির কথা বলছি। এই পলিউসনের বিরুদ্ধে ইকোলজি যদি মেনটেন করতে চান তাহলে গাছ কাটতে হবে না। পশ্চিমবঙ্গ সরকার স্লোগান দিচ্ছে, "একটি গাছ, একটি প্রাণ।" অথচ গাছকে আমরা কেটে কেটে শেষ করে দিচ্ছি। লুক টু দি কেরালা; কেরালার দিকে আপনারা তাকিয়ে দেখুন—সেখানে বাগানের উপর কোনও রকম সিলিং বাঁধা নেই। ১০০ বিঘা পর্যন্ত রাখা যাবে, আটকাবে না। বিহারে'ও কোনও সিলিং নেই অর্চাডের উপর, কেরালায়'ও নেই। স্যার, আপনি শুনলে খুশি হবেন যে,

সেখানে প্রাইভেট বনাঞ্চল আছে। তার কোনও লিমিটেশন নেই। কেরালায়, বিহার, অন্ধ্রে লিমিটেশন নেই, অথচ আপনি এখানে লিমিটেশন করে দিয়ে গাছ সংহার করছেন। পলিউসনের বিরুদ্ধে ইকোলজি ঠিক রাখার জন্য গাছ হচ্ছে অ্যাসেনসিয়্যাল জিনিস। এই দিকে আপনাকে চিন্তা করতে হবে। কিন্তু আপনি সেই দিকে কোনও চিন্তাই করেননি। অ্যাসিওর্ড ইরিগেশন এবং ইকোলজিক্যাল ড্যামেজ যদি করে দিতে থাকেন তাহলে তো সব নষ্ট হয়ে যাবে। বেআইনীভাবে কেউ কিছু করলে নিশ্চয়ই ধরতে হবে। ১৯৫৪ সালে ল্যান্ড রিফর্ম অ্যাক্ট পাশ হয়েছে। কিন্তু যে জল ১৯৩২ সালে রেকর্ডেড হয়ে আছে, সেগুলিকে আপনি নষ্ট করতে পারেন না। ফিস ইজ অ্যান ইন্ডাস্ট্রি। এই ফিস ইন্ডাস্ট্রিকে বাঁচিয়ে রাখতে হবে। এগ্রিকালচারাল ইনকামের চেয়েও অনেক বেশি ইনকাম এতে হয়। আজকে যেমন আমরা ফল, মাছ বাইরে থেকে আনছি, তেমনি আম'ও একদিন আমাদের বাইরে থেকে আনতে হবে। প্যারোবিয়্যাল আউটলুক যেন না থাকে, পার্টিজ্যান আউটলুক যেন না থাকে। পার্টিজ্যান আউটলুক আছে বলেই রেভিনিউ অফিসার বসিয়েছেন এবং হি ইজ অল ইন অল। কোর্টে যাবার ক্ষমতা নেই। কোর্টের জুরিসডিকশন সম্পূর্ণ ভাবে বাদ দিয়ে একজিকিউটিভের উপর সম্পূর্ণ নির্ভর করা হয়েছে। নতুন যেকোনও বিলই আসুক তাতে দেখা যায় জুডিসিয়ারিকে খতম করে একজিকিউটিভের হাতে ক্ষমতা তুলে দাও—এই একজিকিউটিভের হাতে ক্ষমতা তুলে দেওয়ার ফলে রেভিনিউ অফিসারকে এত পাওয়ার দেওয়ার ফলে তিনি ৯ কে ৬ করে যাচ্ছে। ১৯৯০ সি. ডব্লু. এম. পেজ ৩৪০—এখানে এনাফ পাওয়ার থাকতে পারে না। তার কোনও অভিজ্ঞতা নেই, কি করতে হবে না হবে। ল্যান্ডের ডকুমেন্ট হচ্ছে দলিল। এটাই হচ্ছে ভ্যালিড রেজিস্টার্ড ডকুমেন্ট। সেটাকে তিনি নাকচ করে দিয়েছেন। সেটা নাকচ করতে পারেন না। সেই জন্য হাইকোর্টে ডিসিশন হয়েছে রেজিস্টার্ড দলিল নাকচ করে দেবার কোনও ক্ষমতা নেই, যদি না আদারওয়াইজ ভ্যালিড রেজিস্টার্ড ডকুমেন্ট অন্য কোনও কারণে ইনভ্যালিড না হয়ে যায়। সেই জন্য আমি বলব পশ্চিমবাংলায় বর্গাদারদের পাট্টা দেওয়ার ক্ষেত্রে আমরা অনেক অন্যায় ও অবিচার করে চলেছি, ন্যায় বিচার করতে পারছি না। আমি একটা এনকোয়ারির রিপোর্ট দেখলাম। সেখানে দুটি এনকোয়ারি হয়েছে।

[4-50–5-00 P.M.]

তার সঙ্গে সঙ্গে আপনাকে অনুরোধ করব যে, এই হিসাব এবং তথ্যগুলি দিন। নতুন করে পশ্চিমবঙ্গকে গড়ে তুলতে হলে শুধুমাত্র কতগুলি পার্টিজন আউটলুক, প্যারোসিয়াল আউটলুক নিয়ে, কিভাবে বেশি ভোট পাওয়া যায় সেটা করলে হবে না। আজকে কিছু ছোট ছোট প্লটে জমি পাইয়ে দিলাম, এইসব করে কিছু লোককে পার্টিতে টেনে আনতে পারেন, তাদের নির্বাচনের কাজে লাগাতে পারেন কিন্তু তাতে দেশের অগ্রগতি হবে না, ল্যান্ড রিফর্মস হবে না। আজকে বর্গাদারদের ল্যান্ডের পার্মানেন্ট রাইট এখনও পর্যন্ত দিতে পারা গেছে? কোনও পাট্টার ক্ষেত্রে ছোট ছোট পাট্টা দিয়ে একটা প্যারোসিয়াল আউটলুক নিয়ে তাদের পার্টিতে টেনে আনতে পারেন, নির্বাচনের কাজে লাগাতে পারেন জয়লাভ করার জন্য কিন্তু এই রকম দৃষ্টিভঙ্গি থাকা উচিত নয়। ল্যান্ড রিফর্ম জিনিসটা এত লঘু জিনিস নয়। তাকে এইভাবে ইউটিলাইজ করবেন না, For the end of the Party, for the end of the Nation, for the end of the poor people, for the end of the Scheduled

Castes and Scheduled Tribes. ভূমিহীন কৃষকদের স্বার্থ রক্ষা করার জন্য করুন। তা নাহলে এই যে ভূমি সংস্কার আইন করেছেন, এটাকে স্ট্রাক ডাউন করে দিন, এই স্ট্রাক ডাউনের মতো করে কাজ করুন। আজকে যে জুডিসিয়ারি ক্ষমতা, সেই জুডিসিয়ারি ক্ষমতা রাখা উচিত। সেই ভাবে আইন নিয়ে আসবেন। এই কথা বলে এখানে যে ব্যয়-বরাদ্দ এনেছেন, তার বিরোধীতা করে এবং আমাদের কাট মোশনগুলির সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ সর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ সময় ধরে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয়ের বক্তৃতা মনোযোগ দিয়ে শুনছিলাম। তার বক্তব্য থেকে মূল কথা যেটা বেরিয়ে এসেছে সেটা হচ্ছে, জমি-জায়গা নিয়ে যা খুশি করবেন না, দেশের সর্বনাশ করেছে একমাত্র পশ্চিমবঙ্গের লেফট ফ্রন্ট। বর্গাদারদের জন্য মায়া কান্না, পাট্টার ব্যাপারে চিন্তা, কনসোলিডেশনের প্রশ্ন, অনেক কিছু তিনি তুলে ধরেছেন। তিনি ঘোষণা করলেন যে, টিলারদের জমি দেবার জন্য তাদের ঘোষিত নীতি কি ছিল। এটা করতে গিয়ে বাধা দিয়েছিল বামফ্রন্টভুক্ত দলগুলি। কংগ্রেস সরকারকে বাধা দিয়েছিল ভূমি সংস্কার কার্যকর করার জন্য। কিন্তু প্রকৃত ঘটনা কি দাঁড়িয়েছে? ১৯৭৭ সালের পরে পশ্চিমবঙ্গের অবস্থা বা তার কয়েক বছর আগে স্বল্পকালীন যুক্ত ফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের যে অভিজ্ঞতা এবং তার পরে ১৯৬৯ সালের থেকে ১৯৭৭ সালের পুরো সময়ে অপূর্ববাবুরা বিরাট ক্ষমতার অধিকারী ছিলেন, তখন তারা কি কাজ করেছেন? তাদের লজ্জা করে না এইসব কথা বলতে। আজকে তারা বলছেন যে, বর্গাদারদের জমির মালিকানা দেওয়া হচ্ছে না কেন? আর এই হাউসে তাঁর দলকে চিৎকার করতে দেখছি যে, বর্গাদারদের জন্য কোনও কোনও রাজ্যে করা হয়েছে, পশ্চিমবঙ্গে করা হচ্ছে না। দুঃখের কথা, এত ভাল কাজ আপনারা করলেন, পশ্চিমবঙ্গের মানুষ সব বেইমান, অকৃতজ্ঞ, বারে বারে সুযোগ এসেছে আপনাদের তুলে আনার জন্য, আর তারা আরো বেশি করে আপনাদের প্রত্যাখান করেছে। এটা আজকে পরিষ্কার কথা। আমরা জানি বামফ্রন্ট সরকার মৌলিক ক্ষমতার অধিকারী নয়, তাদের সীমিত ক্ষমতার মধ্যে কর্মসূচীর ভিত্তিতে কাজ করতে হয় এবং সেই ভাবেই তারা কাজ করছেন। এর ফলে কি অবস্থা হয়েছে? আজকে আমি মনে করি যে, বামফ্রন্ট সরকার সঠিক ভাবেই, চিন্তা করেছেন। উৎপাদনের দুটি মূল জায়গা আছে। এক হচ্ছে, জমি, আর দুই হচ্ছে কলকারখানা। কলকারখানা সম্বন্ধে নানা রকম আইনের বিধান আছে। কিন্তু জমির ক্ষেত্রে গোটা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের সাফল্যের যদি কোনও একটা দিক থাকে তাহলে তা হচ্ছে ভূমি ও ভূমিরাজস্ব দপ্তর প্রণীত যে নতুন কর্মসূচি: সেই কর্মসূচির ভিত্তিতে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের চেহারা কিছুটা পরিবর্তন হয়েছে। আপনারা দেখেছেন যে, রাজনৈতিক লক্ষ্য, রাজনৈতিক সততা যদি থাকত তাহলে এখানে তারাই কিছু করতে পারতেন। কিন্তু সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে নিরলস প্রচেষ্টার ফলশ্রুতি আজকে আমরা একটা জায়গায় পৌঁছেছি। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কার ভাবে বক্তব্য রেখেছেন, তাঁর যে লিখিত বক্তব্য, সেই বক্তব্যে স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবাংলার জমি জায়গা সম্পর্কিত ইতিহাস তিনি সংক্ষেপে তুলে ধরেছেন, বিশেষ করে উল্লেখযোগ্য যে সমস্ত জিনিস পরিবর্তন ঘটেছে, সেই সমস্ত তুলে ধরেছেন। আমরা তো জানি তিনটে শত্রু আছে,

একচেটিয়া পুঁজিপতি, সামন্তবাদিরা আছে, বিদেশি পুঁজি আছে, বামফ্রন্ট সরকারের কি একার ক্ষমতা আছে এই সকলের সঙ্গে লড়াই করবার? আজকে পশ্চিম বাংলায় সামন্ত প্রভুরা হতবাক। আজকে বর্গাদারদের জন্য মায়া কান্না কাঁদছে, কেন কাঁদছেন জানি, আইনের একটা ধারায় উল্লেখ আছে, যদি বর্গাদার থাকে কোনও জমিতে, সেই জমি খাস হলে তাকে পাট্টা দিতে হবে। কিছু কিছু ক্লজ আছে, ইল্লিগ্যাল ল্যান্ড, সেখানে বর্গাদারের নামও স্থান পায়, তাই ওরা চান—বর্গাদার নিজেরা করাচ্ছেন, জমির মালিকরা বর্গাদার করাচ্ছেন, রাঘব বোয়ালরা বর্গাদার তালিকায় নিজেদের লোকজন ঢোকাচ্ছেন এবং তারপর তার নামে যাতে খাস জমি বিলি হয়, তার চেষ্টা করছেন। আজকে হা হুতাশ করছেন, আগে ৬ হেক্টর জমি পর্যন্ত চাষ করার অধিকার ছিল, এখন কমিয়ে চার হেক্টর করে দেওয়া হয়েছে। কত জমি আছে, কত লোকসান খায় কোনও হিসাব জ্ঞান আছে? মাথাপিছু কত পড়ে? এবং সেখানে একটা ন্যূনতম সমতায় আনতে গেলে আজকে এক হেক্টার এর জায়গায় এক একর করা হচ্ছে। তার জন্য অপূর্ব বাবু এক ঘন্টা কেঁদে বলা শেষ হয়নি। লজ্জা করে না, ভূমি সংস্কার কর্মসূচি, এটা কোনও বিরাট ব্যাপার নয়। পুঁজিপতিদের দেশেও ভূমি সংস্কার করতে হচ্ছে পুঁজিবাদের বিকাশের স্বার্থে করতে হচ্ছে, যারা সমাজতন্ত্র করতে যায়, সেখানে এই পুঁজিবাদ যাতে সঠিক ভাবে বিকশিত হতে পারে তার জন্য সামন্তবাদকে শেষ করতে হয় এবং এখানে তো সমাজতন্ত্রের চোদ্দ পুরুষ উদ্ধার করা হচ্ছে, পূর্ব ইওরোপের ঘটনায় নাচানাচি হচ্ছে। মার্কসবাদ শেষ হয়ে গেল, কম্যুনিজম শেষ হয়ে গেল, এত চিন্তা করবেন না, বিজ্ঞান সেটা অভ্রান্ত, তার প্রয়োগের ক্ষেত্রে ভ্রান্তি হতে পারে। ভুল ভ্রান্তি হতে পারে, আজকে এরোপ্লেনে উড়তে উড়তে ধপ করে পড়ে যাচ্ছে, ট্রেন ছুটতে ছুটতে অ্যাক্সিডেন্ট করছে, তাহলে ট্রেনে চড়া বন্ধ করে পায়ে হেঁটে চললেই হয়, এরোপ্লেন দপ্তর তুলে দাও। এটা সঠিক নয়। ভ্রান্তিটা কোথায়, লাইন ক্লিয়ারটা ঠিক ছিল কি না, নীল আলোর জায়গায় লাল আলো দেখিয়েছে কি না, কোথায় ভুল ভ্রান্তি, সেইগুলো সংশোধন করবেন, তাই আজকে এ অন্ধের চিৎকার, তাই আজকে সারা পৃথিবী জুড়ে যতটুকু পরিবর্তন, সেই পরিবর্তনে আপনারা উল্লসিত হওয়ার কোনও কারণ নেই। মানুষ সঠিক পথ খুঁজে নেবে অভিজ্ঞতার মধ্যে দিয়ে, সঠিক পথে তারা চলবে। তাই আজকে ভারতবর্ষে ৩।। যুগ সময় পেয়েছে, একটা দেশকে গড়ার পক্ষে সময় কম নয়, বাপুলি মহাশয়ের জন্মের সময় থেকে সময় পাওয়া গেছে। কি করেছেন? কি লক্ষ্য নিয়ে তাঁরা দেশকে গড়েছেন? এরা সামন্তবাদকে বিদায় করতে পারছেন না, পুঁজিবাদকে ছাড়তে পারছেন না, রাজনৈতিক স্তম্ভ হিসাবে জমিদার জোতদারদের ব্যবহার করতে চেয়েছেন। তাই এলাকায় তাদের রাজনীতির খুঁটি হিসাবে ব্যবহার করতে চেয়েছেন, তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে আপনাদের সাহস হয় না।

[5-00–5-10 P.M.]

মানুষ প্রতিবাদ করেছে, স্বাধীনতার পর লড়াই শুরু করেছে। তাই মানুষকে ছেলে ভোলাবার ঝুমঝুমি দিয়ে ভোলাতে চেয়েছিলেন—ভূদান যজ্ঞ করে ভূমিসংস্কার হবে। ভূদানে মানুষ সন্তুষ্ট হয়নি। তাই তো তারপর রাজ্যে রাজ্যে আইন পাশ করাতে হয়েছে, কিন্তু তাতেও শুধুই ধোঁকা দেওয়া হয়েছে। আইন পাশ হয়েছে এবং সেটা শুধু বইতেই থেকে গেছে। মাঠে ময়দানে, প্রকৃত ক্ষেত্রে সম্পূর্ণ নীরব থেকে গেছেন। এটাই পশ্চিম বাংলার

মানুষের অভিজ্ঞতা। তাই ১৯৬৭ সালে ৯ মাসে ঘুম ভেঙে ছিল। তার আগে ১৯৫৫ সালে আইন পাশ হয়েছিল। একটা যুগ পার হয়ে গেছিল, কিন্তু কেন? অপূর্ববাবু তো এত কথা বললেন। অপূর্ববাবু যাই বলুন, সেই আমলের চেহারা পশ্চিম বাংলার মানুষের মনে আছে এবং আজকের পশ্চিমবাংলার ভূমি সংস্কারের সাফল্যের কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির বইটির মধ্যে বিস্তারিত ভাবে আছে। কত জমি বিলি হয়েছে, সেকথাও আছে। অপূর্ব বাবু কি সেটা দেখেননি? যদি না দেখে থাকেন, একটা প্রশ্নও তো করতে পারতেন এই হাউসে? সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবদের কত জমি দেওয়া হয়েছে, সে সম্বন্ধেও তো একটা প্রশ্ন রাখতে পারতেন। তিনি তো এই বিধানসভায় অনেক দিন আছেন, আর আদিবাসী এবং তফসিলিদের দুঃখে তিনি মাঝে মাঝেই কান্নাকাটি করেন। সেটা আমরা দেখেছি। সুতরাং তিনি এবিষয়ে একটা কোশ্চেন রাখলেই জবাব পেয়ে যেতেন। কেন তিনি আজকে একটা দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধীতার নামে বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন? অবশ্য কারণটা আমরা জানি। তবুও আমি তাঁকে বলছি যে, পরিমাণটাই বড় কথা নয়। এক বিঘা বা এক একর কেন এই সমাজে ৫ একর জমির মালিকও ধ্বংস হয়ে যাচ্ছে। সুতরাং এক বিঘা বা এক একর জমি দিয়ে কাউকে উদ্ধার করা যাবে না। কিন্তু ওঁরা কি চাইছেন, ওঁরা চাইছেন বেআইনী দখলদার থাকুক, জমি সব ওঁদের রাজনৈতিক বন্ধুদের দখলে থাকবে, তাই তো উনি ঐ সমস্ত কথা বললেন। সেই জন্যই তো উনি ৬ হেক্টর ইত্যাদির কথা বললেন। বেনামীদের স্বার্থ সুরক্ষিত করার জন্য এখনো অপূর্ববাবু আপ্রাণ চেষ্টা করে যাচ্ছেন। কিন্তু পশ্চিম বাংলার মানুষ ওসব আর শুনবে না, ওঁরা যতই চিৎকার করুন না কেন। যতই ওঁরা ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., সি. পি. আই. ইত্যাদি বলে উস্কানি দেবার চেষ্টা করুন না কেন, কোনও লাভ হবে না। আমি ওঁকে জিজ্ঞাসা করি কোনও বর্গাদার কি কংগ্রেসকে সমর্থন করে না? কংগ্রেসি সমর্থন বর্গাদারের নাম কি রেকর্ড ভুক্ত হয়নি? এটা রাজনীতির বিষয় নয়। পশ্চিমবঙ্গ সরকারের সেটা নীতিও নয়। রাজনৈতিক মতো যাই হোক না কেন প্রতিটি বর্গাদারের নামই নথিভুক্ত করা হয়েছে এবং হচ্ছে। এটাই পশ্চিমবঙ্গ সরকারের নীতি এবং এই নীতিকে সার্থক ভাবে রূপায়িত করার পথে ওঁরা পদে পদে বাধা সৃষ্টি করছেন। অন্যদিকে আজকের দিনে এক্ষেত্রেও ওঁরা পশ্চিমবঙ্গ সরকারের যে সাফল্য সেই সাফল্যকে ভুলে যাচ্ছেন। আজকে সারা ভারতবর্ষের রিপোর্ট কি? সারা ভারতবর্ষে ২৯ শতাংশ জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কাছে আছে। মাত্র ২৯ শতাংশ। আর পশ্চিমবাংলায় ৬০ শতাংশ জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে আছে। তাহলে অপূর্ববাবু কাদের জন্য ভাবছেন? গরিবদের হাতে জমি থাকাটা কি অপরাধ? অল ইন্ডিয়া পারসেন্টেজ যেখানে ২৯ শতাংশ, সেখানে পশ্চিম বাংলায় ৬০ শতাংশ, ডবলেরও বেশি। এর সঙ্গে বর্গাদারদের চাষ করার অধিকারকে যোগ করলে ৭০ শতাংশ ছাড়িয়ে যাচ্ছে। এটা আপনাদের খুব খারাপ লাগছে, না? আপনারা চাইছেন জোতদারদের হাতে জমি দেওয়া হোক, ব্যাঙ্ক থেকে তাদের ব্যাপক টাকা দেওয়া হোক। আপনাদের যুক্তি কি, না তাহলেই উৎপাদন বাড়বে! আজকে কত উৎপাদন হচ্ছে এবং আগে কত উৎপাদন ছিল? ৭ম পরিকল্পনায় উৎপাদন কত হয়েছে? ১ কোটি ১৫ লক্ষ টন। টার্গেট যা ছিল, তার চেয়েও ১০ লক্ষ টন বেশি উৎপাদন হয়েছে। এটা কি করে হল? (**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** হ্যাঁ, একেবারে সেলফ-সাফিসিয়েন্ট হয়ে গেছে!) না, তা হয়নি। আমরা সেকথা কখনই বলিনি। আপনারা পশ্চিমবাংলার মানুষকে

মারবার চক্রান্ত করেছিলেন। আপনাদের চক্রান্তের কথা পশ্চিম বাংলার মানুষ ভাল করেই জানে। আমাদের উৎপাদন যে সেলফ সাফিসিয়েন্ট নয়, তার বহু কারণ আছে এবং সেকথা আপনার মতো নেতার জানা উচিত। আমরা সেলফ সাফিসিয়েন্ট নই। তথাপি আজকের দিনে একদিকে উৎপাদন, অপর দিকে ব্যাপক সংখ্যক মানুষ, তাদের মজুরি, বর্গা, পাট্টা, সরকারি ইম্পুট দেওয়ার নীতি—সে মিনিকিট হতে পারে, ক্ষুদ্র সেচ ব্যবস্থা হতে পারে, আরো বেশি করে কো-অপারেটিভ-এর সঙ্গে জুড়ে দেবার নীতি হতে পারে—এই সব কিছুর প্রতিফলন ঘটছে একটা জায়গায়। অল টাইমস রেকর্ড সৃষ্টি করেছে উৎপাদনের ক্ষেত্রে, এটা আপনাদের শুনতে খুব খারাপ লাগছে। অন্যদিকে কি বলবেন? পশ্চিম বাংলায় আপনাদের আমলে কি ছিল? লেভির জুলুম, আপনারা ফসলের উপর, ধানের উপর লেভি করতেন, আজকে লেভির প্রয়োজন হয় না। কারণ, আজকে জমির ডিস্ট্রিবিউশন এই পর্যায়ে গিয়েছে যেখানে আজকে ৭০ ভাগ ক্ষুদ্র প্রান্তিক চাষীদের মধ্যে আর লেভির নামে জুলুমবাজী করার প্রয়োজন সেখানে হয় না। আজকের দিনে সেইসব জমিদার এবং জোতদারদের হোর্ড করে গুদামজাত করে কৃত্রিম অভাব সৃষ্টি করে বাজারে সংকট সৃষ্টি করার ক্ষমতা নেই, সে ক্ষমতা তাঁরা হারিয়ে ফেলেছেন। এই অবস্থায় যেটা মূল জিনিস সেটা হল এই দপ্তরের সঠিক নীতির ফলেই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। আপনারা জানেন আগে গ্রামাঞ্চলে ফসলের সুদ ধরে দেওয়া হত। যাকে বলে বাড় প্রথা। ৩ মাসের জন্য ১ মণ ধান দিলে আধ মণ তার বাড় বা সুদ নেওয়া হত। আজকে সে প্রথা নেই, ব্যাপারটা খুব বেশি দিনের কথা নয়। সেইসব জিনিস পশ্চিমবঙ্গ থেকে আস্তে আস্তে চলে যাচ্ছে, অন্যদিকে ওঁরা এইসব কার্যকলাপের খারাপ দিকটা দেখছেন। আমরা একটা দিক ধরে এগিয়ে যাচ্ছি। আমার মনে হয় এটাই সঠিক পথ। আপনাদের আমলে আপনারা ভূমিসংস্কারের জন্য কিছু করতে পারেননি, কিন্তু মানুষ আজকে ধাপে ধাপে এগোতে এগোতে একে বাড়াবার চেষ্টা করছেন। আজকে কেউ প্রতিশ্রুতি দেবে, রাইট টু ওয়ার্ক কেউ কল্পনা করতে পারে, রাইট টু ওয়ার্ক এত সহজ জিনিস? একটা দেশে পুঁজিপতি এবং শোষণ থাকবে আর রাইট টু ওয়ার্ক কার্যকর হবে? অসম্ভব। পুঁজিপতিরাও ধাপে ধাপে নিজেদের কবর নিজেরা খুঁড়ছেন। এই একটাই প্রশ্ন, পশ্চিমবঙ্গের জনসাধারণ যেভাবে হাইকোর্টের চোখ রাঙানিকে সহ্য না করে এগিয়ে চলেছেন, কংগ্রেসের আমলে পুলিশের, গুণ্ডাদের লাঠিয়ালের অত্যাচার সমস্ত কিছুর মোকাবিলা করে এই স্তরে আজকে এসে পৌঁছেছে। সেই ভাবেই আগামী দিনে এগিয়ে যাবে। আজকে একটা দাবি উঠেছে পশ্চিমবঙ্গে ল্যান্ড রিফর্মস করতে হবে, উনি বললেন অন্য রাজ্যে অনেক ভাল কাজ হয়ে গেছে পশ্চিমবঙ্গ পিছিয়ে আছে। আজকে উড়িষ্যা, বিহার, ইউ. পি. অন্ধ্রপ্রদেশ সব জায়গায় কৃষক আন্দোলন হতে চলেছে। গত এক বছর ধরে হাজার হাজার একর জমি উদ্ধারের জন্য গরিব মানুষেরা লড়াই করছে। এই পরিস্থিতিতে আজকে আমার প্রশ্ন, এই অবস্থায় আজকে যেভাবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই নীতিকে কার্যকর করার জন্য যেভাবে ধাপে ধাপে এগিয়ে যাবার চেষ্টা করছেন কংগ্রেসি বন্ধুরা তার বিকৃত ব্যাখ্যা করে সভাকে বিভ্রান্ত করতে চাইছেন। উনি তো বাজেটের বিরোধীতা করে দিলেন। যে কাজটা করা হচ্ছে বলুন সেটা খারাপ? একদিকে বর্গা চাই, বর্গাদারকে জমির মালিক করে দেওয়া চাই—মালিক না করার জন্য বিরোধীতা করছেন না অন্য কোনও রকম রাজনৈতিক কারণ আছে?

[5-10–5-20 P.M.]

আজকে তাঁরা দিল্লীতে বিরোধী দলে বসেছেন, কিন্তু সেখানে বিরোধী দলের কোনও মর্যাদাটা তাঁরা রেখেছেন একটা দায়িত্বশীল বিরোধী দল হিসাবে? এবারে পেট্রোল, ডিজেলের দাম বাড়বার পর দেখলাম তাঁরা রাস্তা আটকে দিলেন, কিন্তু এত বছর ধরে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে যখন প্রতি বছর পেট্রোল, ডিজেলের দাম বাড়িয়েছিলেন তখন কোথাও তো আন্দোলন ছিল না! কিন্তু আজকে রাস্তায় নেমে পড়লেন। কাজেই জনগণ আপনাদের চিনে নিয়েছেন বলেই আপনারা জনসমর্থন হারিয়েছেন। আজকে পশ্চিমবঙ্গে ল্যান্ড লেজিসলেশন যেভাবে আমরা অগ্রগতি দেখছি এটা একটা অল ইন্ডিয়া রেকর্ড সমগ্র ভারত থেকে আজকে জমি সম্পর্কে বিভিন্ন বিষয় জানতে মানুষজন এখানে আসছেন। তাঁরা জানতে আসছেন, ক্ষেতমজুরের আন্দোলন কি জিনিস, পঞ্চায়েতের মাধ্যমে কিভাবে উন্নয়ণ কার্যকর করা হচ্ছে। আজকে যখন এইসব বিষয়ে পশ্চিমবঙ্গ আন্তর্জাতিক স্বীকৃতি পেতে যাচ্ছে তখন বিরোধী কংগ্রেসী বন্ধুদের এইসব কথা বলাটা একটা রাজনৈতিক চাল ছাড়া আর কিছু নয়। সেইজন্য এই বাজেট প্রস্তাবের সরাসরি বিরোধীতা না করে যাতে সর্বসম্মতিক্রমে ব্যয়বরাদ্দ পাশ হতে পারে তারজন্য আপনাদের অনুরোধ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী তাঁর দপ্তরের ব্যয়বরাদ্দ পেশ করেছেন এবং তা নিয়ে বিতর্ক শুরু হয়েছে। সরকারি দলের মাননীয় সদস্য নিখিলানন্দ সর মহাশয়ের বক্তৃতা শুনছিলাম। নতুন কিছু কথা নয়—বারো বছরের একই টেপ বাজল, একটু নতুনত্ব আশা করেছিলাম। যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলছেন তার প্রতিফলন তাঁর বাজেট বক্তৃতার মধ্যে ঘটবে এটাই স্বাভাবিক। কিন্তু সামগ্রিক পরিবর্তিত অবস্থার পরিপ্রেক্ষিতে যে কনসেপ্ট অব ল্যান্ড, যেটা বিনয়বাবু গর্ব করছেন তাঁর বাজেট বক্তৃতার মধ্যে যে, তাঁরা ল্যান্ড ডেফিনেশনটাই পাল্টে দিয়েছেন সেক্ষেত্রে আমরা কি দেখছি? থার্ড অ্যামেন্ডমেন্ট ১৯৮১ এবং তারপর আর একটি অ্যামেন্ডমেন্ট ১৯৮৬ সালে, প্রেসিডেন্টের অ্যাসেন্ট পাবার জন্য যার দেরি হল, তার পরিপ্রেক্ষিতে যে কনসিডারেশন সেই জায়গাটাতেই আমাদের বক্তব্য রয়েছে। যেটা বিনয়বাবু বলছেন, কয়েক বছর ধরেই বলছেন, টিল সেপ্টেম্বর ১৯৮৯, ইকোনমিক রিভিউ থেকে বলছি, ১২ লক্ষ ৬০ হাজার একর জমি গভর্নমেন্টে ভেস্ট হয়েছে, তারমধ্যে ডিস্ট্রিবিউটেড হয়েছে ৮ লক্ষ ৭৭ হাজার একর এবং ঐ ৮ লক্ষ ৭৭ হাজার একর জমি ১৮ লক্ষ ৪৫ হাজার বেনিফিশিয়ারির মধ্যে ডিস্ট্রিবিউটেড হয়েছে। যে কনসেপ্টের কথা অপূর্ববাবু বলতে চেয়েছিলেন সেই জায়গায় আসতে চাই যে, সায়েন্টিফিক প্রোডাকশন এবং হোল্ডিং অব দি ল্যান্ড-এর যে ডিমান্ড আপনি করছেন এবং ১০৫ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য যা উৎপাদন হয়েছে সেটা আপনাদের বামফ্রন্ট সরকারের বৈপ্লবিক কৃষিনীতির জন্যই হয়েছে বলে যা বলছেন, ঐ জায়গাটাতেই আমার বিরোধীতা রয়েছে। কখনও যদি বৈজ্ঞানিক ভিত্তিতে অ্যানালিসিস করা যায় তাহলে দেখা যাবে যে, আজকে ৮ থেকে ২৪ ডেসিমেল জমি এক-একজন বর্গাদার এবং পাট্টাদারকে ডিস্ট্রিবিউট করেছেন। কিন্তু সেটা কোন সময়টাতে? কোন সময়টাতে, না, টিল সেপ্টেম্বর। ভূমিসংস্কারের পদক্ষেপ শুরু হয়েছে ১৯৫০-৫৫ সাল থেকে বিমল সিনহার নেতৃত্বে। আপনারা একমাত্র ধারক-বাহক নন। পশ্চিম বাংলার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিনয়বাবু এই কথা দাবি করতে পারেন না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির

নেতৃত্বে র‍্যাডিকাল চেঞ্জ হয়েছে, রেভলিউসন এনেছেন ভূমিসংস্কারের ক্ষেত্রে এটা বলা যাবে না। উল্টে বলা যাবে ভূমিসংস্কারকে সামনে রেখে আপনারা ভুল তথ্য দিয়ে অসত্য তথ্যের উপর দাঁড়িয়ে ডেমক্রেটিক সিস্টেমের মধ্যে ঢুকে আপনারা পলিটিক্যাল কমিটমেন্ট এসটাবলিস্ট করার জন্য ভূমি সংহার করেছেন। এই কথা বললে অসত্য কথা বলা হবে না। আজকে যে কনসেপ্ট, পাঞ্জাবের কাছে হাত পাততে হয় খাবারের জন্য, হরিয়ানার কাছে হাত পাততে হয় খাবারের জন্য। গত বছর আপনারা অন্ধ্র থেকে চাল কিনে এনেছেন। এই রাজ্যকে সেটা করতে হত না যদি কনসোলিডেশন অব দি ল্যান্ড হোল্ডিং আপনারা ইমপ্লিমেন্ট করতে পারতেন। আজকে পাঞ্জাব সবুজ বিপ্লব ঘটাতে পেরেছে কনসোলিডেশন অব দি ল্যান্ড হোল্ডিং ইমপ্লিমেন্ট করে, হরিয়ানা কনসোলিডেশন অব দি ল্যান্ড হোল্ডিং-এর মধ্য দিয়ে সবুজ বিপ্লব ঘটাতে পেরেছে। পশ্চিমবাংলা সুজলা সুফলা শস্য শ্যামলার দেশ, সে কোথায় অন্য রাজ্যকে খাদ্য বিক্রি করবে সেখানে অন্য রাজ্যের কাছে খাবারের জন্য যেতে হচ্ছে! ভারতবর্ষের বুকে যারা বিপ্লব ঘটাচ্ছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, ১৩ বছরের রাজা তার প্রজার জন্য দিল্লীর কাছে ভিক্ষার পাত্র নিয়ে যেতে হচ্ছে খাদ্যের জন্য। বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক পথে আপনারা ভূমি সংহার করে যাচ্ছেন। ভূমিসংস্কার ইন দি ট্রু সেন্স করতেন তাহলে এই অবস্থার মধ্যে আপনাদের দাঁড়াতে হত না। বিনয়বাবু জানেন যে, আমি এই হাউসের ৬ বছর মেম্বারশিপ পেয়েছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি স্বাক্ষী আছেন ৬ বছর আমি এই হাউসের মেম্বার আছি, আপনি আগে ওখানে (ফরওয়ার্ড ব্লকের বেঞ্চের দিকে দেখিয়ে) বসতেন, ওখানে বসে ওন্দার কথা বলতেন। প্রবীন মন্ত্রী এই হাউসে বলেন যে, উনি সব করেছেন। উনি করেছেন ভাল করেছেন। কিন্তু আমাদের আপত্তি আছে। ১৯৫৫ সাল থেকে এটা চালু হয়েছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল এখানে আমরা ছিলাম, তার আগে কিছুদিন ঝড়ঝঞ্ঝার মধ্যে গিয়েছে—১৯৬৭ সাল এবং ১৯৬৯ সাল। এবারে আপনি ক্যাটাগরিক্যালি বলুন, এটা আপনি দয়া করে বলবেন যে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত একজাক্ট কত পরিমাণ জমি, কত একর জমি ভেস্টেড টু দি গভর্নমেন্ট। ঠিক কি পরিমাণ বর্গাদার রেকর্ডেড হয়েছে, তার সংখ্যা কত? কত একর জমি কত বেনিফিসিয়ারিকে ডিস্ট্রিবিউট করা হয়েছিল? এই ফিগারটা আজকে আপনাকে দিতে হবে। এই ফিগারটা যদি না দেন তাহলে কিন্তু আপনার প্রতি অন্য ধারণা হবে। আমাদের এটা দিতে হবে। এই ফিগার ১৩ বছর ধরে অ্যাভয়েড করে যাচ্ছেন। এবারের ইকোনমিক রিভিউতে শুধু আপনি বলেছেন টিল সেপ্টেম্বর, ১৯৮৯ এত লক্ষ একর, এত লক্ষ বেনিফিসিয়ালি, এই জায়গায় থেমে গিয়েছেন। এইভাবে আপনি এড়িয়ে গিয়েছেন। এই যে কনসেপ্ট অব দি ল্যান্ড করতে পারেননি। আপনারা দেখেছেন রাশিয়ায় পেরেস্ত্রৈকা কি হল। স্তালিনের আমলে রাশিয়ায় ৫ লক্ষ লোক যারা সেখানকার ল্যান্ড পলিশির অবজেক্ট করেছিল, তাদের পাঠিয়ে দেওয়া হয়েছিল এবং সেখানে তাদের উপর অত্যাচার করা হয়েছিল। ১৯২৮ সালে ভারতবর্ষের বুকে টাইটেল অব রাইট টু দি পিসেন্টস চালু হয়েছিল, ভূমিসত্ত্বা আইন ১৯২৮ সালে চালু হয়েছিল। আজকে আপনারা কমিউনাইজেশন অব ল্যান্ড থ্রু লেজিসলেশন, দি কনসেপচুয়াল ইমপ্লিমেন্টেশন অব দি কমিউনিস্ট মুভমেন্ট থ্রু লেজিসলেশন করতে চাচ্ছেন ভূমি সংহারের মধ্যে দিয়ে, সেকেন্ট অ্যান্ড থার্ড অ্যামেন্ডমেন্ট অব নাইন সিডিউল বিপ্লবের মধ্যে ঢুকিয়ে দিয়ে।

[5-20–5-30 P.M.]

এ আপনি কোথায় নিয়ে যাচ্ছেন? এতে ডেমোক্রেটিক রাইট থাকবে? আজকে ডেমোক্রেসির পূণ্য মন্দির থেকে দাবি করছেন নাইন্থ সিডিউলে ল্যান্ডকে বিচারের আশায় লোয়ার কোর্ট থেকে হাইকোর্ট, সেখান থেকে সুপ্রিম কোর্টে বিচারের জন্য যেতে পারবে না। অ্যাপয়েন্টেড রেভিনিউ অফিসার যিনি ওখানে বসে আছেন, তিনি তো একটা ভুল সিদ্ধান্ত নিতে পারেন? আপনার আমার মতো তিনিও একজন মানুষ, তিনি তো ভুল করতে পারেন? কত অ্যাপ্লিকেশন তো আপনার কাছে আসে? আপনার আস্থাবান কমরেড বন্ধুরা কত বসত বাড়ির পাট্টা পাইয়ে দিয়েছেন তা তো আপনার জানা আছে। আপনি নিজের দপ্তর থেকে ইনভেস্টিগেট করেছেন, দেখেছেন, কত আস্থাবান কমরেড বসতবাড়িকে পাট্টা দিয়েছেন। যাইহোক, ভুল হতে পারে, একজন মানুষ ভুল করতে পারে। একজন রেভিনিউ অফিসার ভুল করলে তারজন্য কোনও ডেমোক্রেটিক রাইট থাকবে না অ্যাপিল করার? আপনারাই আবার ডেমোক্রেটিক রাইটের কথা বলেন? ৭০ বছরের স্ট্যালিনের বিপ্লবের চাইতে আপনাদের বিপ্লবটা বেশি? গর্বাচভের রাইটস টু দি ল্যান্ড, ইনডিভিজুয়্যাল রাইটস্ চালু করতে তাঁদের ৭০ বছর লাগল। আর সেই ৭০ বছর পরে আপনি বলছেন মানুষকে ছন্নছাড়া করার জন্য কনসোলিডেশন অব দি ল্যান্ড থ্রু লেজিসলেশন ফ্রম দি আগস্ট হাউস—শ্লোগান তুলে বামফ্রন্টের নেতৃত্বে বিনয়বাবু জিন্দাবাদ হয়ে উঠুক। পশ্চিমবঙ্গের মাঠেঘাটে মানুষ মরুক আর মানুষ নিধন যজ্ঞ শুরু হয়ে যাক। আজ থেকে তিন বছর আগে কনসোলিডেটেড ইউনিটের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিলেন। দু'বছর ধরে টাকা মেরে খেয়েছেন, ভুল তথ্য দিয়েছেন। কোনও কাজ করেননি। ১৯৮৯ থেকে কনসোলিডেটেড ইউনিটে বি-এল-আর-ও, ডি-এল-আর-ও, এস-এল-আর-ও সেপারেটলি দু'বছর ধরে টাকা মেরে খেয়েছে। আপনি গত বছরে স্বীকার করেছেন, গত আর্থিক বছরে আপনার কাছে ৫২ হাজার একর ল্যান্ড ডিস্ট্রিবিউশনের জন্য অ্যাভেলেবল ছিল। এখন বিনয়বাবু আপনি বলুন, কোনও কংগ্রেস নেতা বাধা দিয়েছে? কোনও প্রতিক্রিয়াশীল রাজনৈতিক শক্তি বাধা দিয়েছে? গত বছর ঐ ৫২ হাজার একর অ্যাভেলেবল জমি গরীব ক্ষেতমজুরদের মধ্যে বা ভূমিহীনদের মধ্যে ডিস্ট্রিবিউট করেছেন গর্ব করে বলছেন। সরকার বলছেন যে, তাঁরা ২৪ হাজার ভূমিহীন মানুষকে হোমস্টেড ল্যান্ড দিয়েছেন। আপনারাই বলুন, পশ্চিমবঙ্গে ভূমিহীন, যাদের গৃহ নেই, জমি নেই তাদের সংখ্যা কত? তাদের সংখ্যা ৪০ হাজারের উপরে। এই বিপ্লবী সরকারের নেতৃত্বে আপনার নেতৃত্বে এখন অবধি খাবারের টুকরো ঝুলিয়ে রেখে বলছেন, আমাদের মিছিলে গেলে তোমরা পাট্টা পাবে। আমাদের কাস্তে হাতুড়ি পতাকা ধর পাট্টা পাবে। বছরের পর বছর ধরে মানুষের অসহায়তার সুযোগ নিয়ে সেই সমস্ত ভূমিহীন, গৃহহীন গরিব মানুষদের নিপীড়ন করছেন, অত্যাচার করছেন, আপনারা তাদের ভ্রষ্টাচার করছেন। কিছুদিন আগে আপনারই সহকর্মী অন্ধ্র প্রদেশ থেকে সংগ্রহ করে এনে ৪০ লক্ষ ভূমিহীন মানুষকে ২-৪০ টাকা দরে খাবার দিয়েছেন বলে দাবি করেছেন। তাহলে আপনাদের নেতৃত্বে কেন বেশি লোক পাট্টা পেল না? আপনি আপনার বক্তৃতায় আরো বলেছেন যে, আমরা গৃহহীনদের গৃহ দেওয়ার চেষ্টা করছি। ওই প্রোগ্রামের কনটিনিউয়েশন নিয়ে আপনি ফিগার দিয়েছিলেন। আপনি অ্যাসেম্বলিতে প্রশ্নের লিখিত উত্তরে বলেছিলেন যে, গত বছরের ফিনান্সিয়াল ইয়ারে টারগেট ছিল যে, হোম টু দি হোমলেস ৬১,৭৩৩। আপনি কত বাড়ি করেছেন? আপনার নেতৃত্বে পঞ্চায়েতে ২১,৬৬২

গাড়ি তৈরি হয়েছে। আপনি তো আবার পঞ্চায়েতমন্ত্রী, আপনার টাকা থাকা সত্ত্বেও ক'টা গাড়ি করতে পেরেছেন? এর কি জবাব দেবেন, কোন প্রতিক্রিয়াশীল আপনাকে বাধা দিয়েছে? আপনারা তো ৬০ লক্ষ পঞ্চায়েতের মধ্যে ১২ লক্ষ পঞ্চায়েত দখল করে আছেন। তারপরে মাননীয় স্যার সবংয়ের কথা বলি—মাননীয় মন্ত্রী ১৯৮২ সালের কথা স্মরণ করুন। তখন আপনি ওই চেয়ারে বসেছিলেন এবং তখন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী জীবিত। সেই সময়ে দিল্লীতে একটা কনফারেন্সে একজন আদিবাসী প্রধানমন্ত্রীকে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত পাট্টা পেয়েছিল, ১৯৭৭ সালে পলিটিক্যাল অ্যালিগমেন্ট না হওয়ার ফলে, শাসক দলের সমর্থন না হওয়ার ফলে জোর করে পাট্টা কেড়ে নেওয়া হয়েছে এবং বাস্তুচ্যুত করা হয়েছে। আপনারই নেতৃত্বে মাননীয় মুখ্যমন্ত্রী সংবাদপত্রে চ্যালেঞ্জ করে বলেছিলেন যে, যদি প্রধানমন্ত্রী এবং কংগ্রেস দলের কেউ একটা উদাহরণ দিতে পারেন তাহলে আমি ক্ষমা চেয়ে নেব। আনন্দবাজার পত্রিকার প্রথম পাতায় সেই নিউজ বেরিয়েছিল। আমার এলাকার আদিবাসী তারা, সংবাদপত্রে বেরিয়েছিল, কাগজও দেখিয়েছিল এবং বিধানসভায় পর্যন্ত ওই ফ্যাক্টস্ এর জেরক্স কপি দেখিয়েছিলাম, কিন্তু আজ অবধি ওই পাট্টা ফেরত পায়নি ওই আদিবাসীরা। আপনি Communization of the Politics through your Legislation. আপনি দলের নেতৃত্বে থেকে ভূমি দেওয়ার নাম করে ভূমি সংহার করে যাচ্ছেন। আপনার নেতৃত্বে রাজনৈতিক অত্যাচার বেড়েই চলেছে। আপনি কমিউনিস্টের মানদন্ড নিয়ে দাঁড়িয়ে আছেন, তাই আজকে মানুষ বঞ্চিত হচ্ছে, মানুষ আজকে রক্তাক্ত হচ্ছে। তাই আজকে ভাবতে হচ্ছে যে, ৭০ বছর আগে এক্সপেরিমেন্ট করা জিনিস আজকে দুনিয়া থেকে ছেড়ে দিতে হল। সেখানে ভারতবর্ষের একটি অঙ্গরাজ্যের অতি মানব বিনয়বাবু আজকে এক্সপেরিমেন্ট করছেন। এক্সপেরিমেন্ট করছেন ভূমিহীনদের নিয়ে। সেকেন্ড এবং থার্ড অ্যামেন্ডমেন্ট করে নিউ সিডিউল এনে কফিনের শেষ পেরেকটি বিদ্ধ করেছেন। কংগ্রেসের কনসেপ্ট থেকেই তো ল্যান্ড সেলিংয়ের কনসেপ্ট এসেছে। জমিদারি উচ্ছেদ, ভূমিহীনদের ভূমিদান, ভূমি সংস্কার আইন এইসব অ্যামেন্ডমেন্ট তো কংগ্রেস আমলেই হয়েছে। ১৯৭১ সালে ১৯৭২ সালেই তো ফ্যামিলি সিলিং, ডেভেলপমেন্ট সিলিং শুরু হয়েছে। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলেই, তাঁর নেতৃত্বে এই সভায় আইন পাশ করে ফ্যামিলি সিলিং আনা হয়েছিল। তাঁর সময়েই তো ১২.৫০ ইরিগেটেড এরিয়াতে এবং ১৭.৫০ নিউ ইরিগেটেড এরিয়া ল্যান্ড ডিস্ট্রিবিউট হয়েছিল। আপনারা বলে বেড়ান যে আপনারাই শুধু ল্যান্ড ডিস্ট্রিবিউট করেছেন, পাট্টা দিয়েছেন। মাননীয় মন্ত্রীর মনে নেই ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ব্লক লেভেলে ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি করা হয়েছিল। ওই কমিটিতে সি. পি. এম., আর. এস. পি. এবং সর্বদলীয় নেতারা ছিলেন। ওই ল্যান্ড অ্যাডভাইসরি কমিটিতে টেবিল আলোচনার মাধ্যমে হাজার হাজার মানুষকে পাট্টা দেওয়া হয়েছে। সেখানে রাজনীতির মাধ্যমে নয়, রক্ত ঝরিয়ে, লুঠ করে, ডাকাতি করে, অত্যাচার করে, নারী ধর্ষণ করে পাট্টা দেওয়া হয়নি। শান্তিপূর্ণভাবে আবদুস সাত্তারের মন্ত্রীত্বে এবং সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে এবং কংগ্রেসী মন্ত্রীসভার নেতৃত্বে প্রতিটি ব্লক স্তরে সর্বদলীয় নেতাদের নিয়ে ল্যান্ড অ্যাডভাইসারি কমিটির মাধ্যমে হাজার হাজার মানুষকে জমি দেওয়া হয়েছিল। একটা প্রসেস আমরা শুরু করেছিলাম, সেই প্রসেসকে আপনারা ধরে রয়েছেন। সুতরাং পলিসি নেওয়া হয়েছে আগেই, এখন শুধু সেই পলিসি অ্যাডিশন এবং অলটারেশন আপনারা করে যাচ্ছেন।

[5-30–5-40 P.M.]

পলিসিকে এগিয়ে নিয়ে যাওয়ার দায়িত্ব আপনাদের, আপনারা তো রাজ্য সরকারে আছেন, আপনারাই তো ইমপ্লিমেন্ট করবেন। কিন্তু এক্ষেত্রে আমরা কি দেখলাম মাত্র ৮ বছরে ৭৭ হাজার একর জমি আপনারা ডিস্ট্রিবিউট করেছেন ১৮ লক্ষ ৭৫ হাজার মানুষের মধ্যে কেউ কেউ ৮-১০-২০ ডেসিমেল করে পেয়েছেন। আপনারা কনসোলিডেশন অব দি ল্যান্ড করছেন না কেন? আজকে ইরিগেশনের কথা বলেছেন, আজকে সি. এ. জি.-র রিপোর্ট পড়তে দেবেন না, যতক্ষণ না সি. এ. জি.-র রিপোর্ট পি. এ. সি.-তে প্লেস হচ্ছে ততক্ষণ পর্যন্ত পড়া যাবে না। যদি এটা পড়ি তাহলে বিনয়বাবুর রাতের ঘুম থাকবে না—কিন্তু আমার হাত-পা বাঁধা। কয়েকটি সার্ভে রিপোর্ট বেনিফিসিয়ারির ব্যাপারে বলি—মেদিনীপুর জেলায় একটা সার্ভে হয়েছে ১৯ হাজার লোকের মধ্যে সাড়ে ৪ হাজার বেনিফিশিয়ারিও নেই, ২৪ পরগনায় সার্ভে হয়েছে—সি. এ. জি.-র রিপোর্টে আছে—কিন্তু ডিটেলসে বলা যাবে না। কারণ, আমাদের হাত পা বাঁধা। আপনারা তো বোর্ড অব রেভিনিউ চালু করেছিলেন, আপনার আন্ডারেই তো বোর্ড অব রেভিনিউ ছিল এবং আপনিও তো ছিলেন মেম্বার বি. সি. মুখার্জির কমিটিতে, সেখানে যে স্টেটমেন্ট দেওয়া হয়েছিল তা হচ্ছে প্রাইমাফেসি অব দি আলিপুর নাজরাতখানা হ্যাজ বিন অ্যাসটাবলিশড্ এবং সেখানে ৩৫ লক্ষ প্রাইমারি ডিটেকশন হয়েছে। আমি সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ করছি বি. সি. মুখার্জির নেতৃত্বে যে কমিটি আছে তাতে তিন জন সদস্য আছেন এটা তদন্তর রিপোর্টে দেখবেন, সেখানে তারা কোনও ডাকাতির হদিশ পেয়েছেন যেখানে আপনাদের হঠকারিতা জড়িত রয়েছে—দুই বছর হয়ে গিয়েছে—যার জন্য রিপোর্ট বার করছেন না ; বা রিপোর্টটা সাবমিট করছেন না হাউসে। একটা জালিয়াত রানু ঘোষ, আপনারা তাকে পাঠিয়ে দিয়ে তাকে বসিয়ে রেখে চুরি করেছেন কোটি কোটি টাকা। বিনয়বাবু এই হচ্ছে তার রিপোর্ট, এখন তিনি পাওয়ার সেক্রেটারি হয়েছেন। অথচ এই রিপোর্ট কাগজের মাধ্যমে বেরিয়ে গেছে কিন্তু আপনারা তৈরি কমিটিতে আপনি অন্ধ ধৃতরাষ্ট্রের মতো বসে আছেন। আপনার লিডারশিপে কোটি কোটি টাকা চুরি করেছে, ডাকাতি করেছে, তাই বলছি আজকে যদি সৎ সাহস থাকে, স্বাধীনতা সংগ্রামী, বিপ্লবী বিনয় চৌধুরী, কৃষি বিপ্লবী বিনয় চৌধুরী, সৎ বিনয়ী ভূমি রাজস্বমন্ত্রী বিনয় চৌধুরী আপনি রিপোর্টটা সাবমিট করুন—এটা তো রেভিনিউ ডিপার্টমেন্টের ব্যাপার—দুই বছর হল চালু করেছেন, ওতে তো আপনার লোকেদের ভয়ঙ্কর সব নাটক লিপিবদ্ধ আছে—চুরি, ডাকাতি, দুর্নীতি, অপচয় ইত্যাদি। আপনার যদি হিম্মত থাকে, সাহস থাকে অতি বিপ্লবী কথা বলার আগে পশ্চিমবঙ্গে অনেক বড় বড় কথা বলার আগে পশ্চিমবঙ্গে ১৭ টি জেলার মধ্যে একটি জেলায় অন্তত কোটি কোটি টাকা তছরূপ করেছেন কি না বলুন ; তা যদি না হয় তাহলে ঐ ২০০ কোটি না ৫০০ কোটি টাকার যে সম্পত্তি লুঠ হয়েছিল তার কি হল? আপনারা কৃষকদেরকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে, ভূমিহীন চাষীদেরকে স্বপ্ন দেখিয়ে সাধারণ ক্ষুদ্র চাষীদের, প্রান্তিক চাষীদের স্বপ্ন দেখিয়ে আর কিছু আশার কথা শুনিয়ে গেলেন, কিন্তু যে সংখ্যাতত্ত্বকে সামনে রেখে ১৩টি বছর কাটিয়ে দিলেন আগামী দিনে আপনাকে এই জায়গায় দাঁড়িয়ে সেই ব্যাপারে উত্তর দিতে হবে। আজকে এগ্রিকালচার সেক্টরে ল্যান্ড রিফর্মসের জন্য আপনি কথা বলেছেন, গত আর্থিক বছরে, ৮৯-৯০-তে একটা স্কীম হবে—আপনি তো জানেন তার আরো কম্পোনেন্ট আছে—একটা হচ্ছে স্মল ইরিগেশন, আর একটা হচ্ছে

এগ্রিকালচার, পঞ্চায়েত যার পুরো নাম হচ্ছে সেন্ট্রাল স্পনসর্ড মাইনর ইরিগেশন স্কিম—এতে স্টেট গভর্নমেন্ট কিছু টাকা দেয় আর কিছুটা টাকা কেন্দ্রীয় সরকার দেয়। বর্গাদার ও পাট্টাদারদের ভূমি সংস্কারের মাধ্যমে—এই যে বিপ্লব হয়ে গেল—আমরা দেখলাম ১৪ কোটি টাকার মধ্যে ৬ কোটি টাকার কাজ করতে পারলেন না—টাকা ফেরত গেল, মার্জিনাল ফার্মারের অভাব ছিল না। পাট্টাদারের অভাব ছিল? কে বাধা দিয়েছে? কাজেই ছোট স্কীমে যেখানে মার্জিনাল ফার্মার যেখানে বর্গাচাষী, যেখানে পাট্টাদারদের, বর্গাদারদের সাহায্য হবে সেই সেন্ট্রাল স্পনসর্ড মাইনর ইরিগেশন স্কীমে কেন আপনার সরকারের টাকা ইন্টিগ্রেটেড কোহেসিভ মুভমেন্টে খরচ না করে ৬ কোটি টাকা ফেরত যায়। আসল ব্যাপারটা কি? আসল ব্যাপারটা হচ্ছে প্রাইভেট সেক্টরের সাধারণ মানুষ, সাধারণ চাষীরা সরকারি সাহায্যের তোয়াক্কা না করে মাইনর ইরিগেশনের পোটেনশিয়াল বাড়িয়েছে। স্যালো টিউবওয়েল করেছে। এটা একটা দৃঢ় পদক্ষেপ। ব্যাঙ্কের সহযোগিতা নিয়ে করেছে। সেই জায়গায় দাঁড়িয়ে সরকার বাহাদুর বলছেন যে, অনেক কিছু রিসোর্স ক্রিয়েট করেছে। কত গভর্নমেন্ট কনট্রিবিউশন? এই জায়গায় দাঁড়িয়ে আপনাকে ভাবতে হবে, মাননীয় উপাধক্ষ্য মহাশয়, যে কথা বলব, অনেকে প্রশ্নও তুলেছেন, এখানে তথ্য আছে যে, এস. সি. এবং এস. টি. মিলিয়ে উনি দাবি করেছেন ১৮ লক্ষ ৮৫ হাজার বেনিফিসিয়ারির মধ্যে ৮ লক্ষ ৭৭ হাজার একর জমি ডিস্ট্রিবিউট করা হয়েছে টিল ১৯৮৮ সেপ্টেম্বর। তার মধ্যে এস. সি. ৬ লক্ষ ৩৮ হাজার বেনিফিসিয়ারি আর এস. টি. ৩ লক্ষ ৫৭ হাজার বেনিফিসিয়ারি। টোটাল হোল্ডিং নাম্বার অব ল্যান্ড কত? টোটাল নাম্বার অব বেনিফিসিয়ারিজ কত? অ্যামাউন্ট অব ল্যান্ড কত দেওয়া হয়েছে? প্রোডাক্টিভিটি কত? তার প্রোডাকশন কত? তার ইন্ড কত? তার এগ্রিকালচারাল ইন্ড কত? কনজাম্পশন অব ফার্টিলাইজার কোথায় গেছে? আমাদের তো স্যার, ক্যাগ রিপোর্ট পড়তে দেবেন না। পড়া যাবে স্যার? মাননীয় স্পিকার স্যার, সেদিন তো পড়তে দিলেন না। কত ভয়ঙ্কর তথ্য তাতে আছে। পড়তে দিলে দেখাতে পারতাম। এবারে ক্যাগ রিপোর্ট লেটেস্ট বেরিয়েছে। সেখানে বলছে যে, বেনিফিসিয়ারিজ খুঁজে পাওয়া যাচ্ছে না। যাঁদের নামে অ্যালটমেন্ট হয়েছে। বিপ্লব হচ্ছে? কৃষি বিপ্লব? ভূমি বিপ্লব করে দিয়েছেন? তাই আজকে এই জায়গাতে দাঁড়িয়ে আপনাকে ভাবতে হবে যে, কি চাইছেন আপনারা? আজকে চীনের দিকে তাকিয়ে দেখুন। থ্রি পারসেন্ট ল্যান্ড—টোটাল ল্যান্ড তাঁরা প্রাইভেটাইজেসন করেছে। এবারে রিপোর্টে বলছে যে, থ্রি পারসেন্ট টোটাল ল্যান্ড মাত্র। কত বাম্পার প্রোডাকশন দিয়েছে। টোয়েন্টি পারসেন্ট অব দি ন্যাশনাল আউটপুট করে দিয়েছে। আজকে তাঁদের ভাবতে হচ্ছে, রাশিয়ার যে রায়ট্স টু দি রায়ত, রাইট্স টু দি ল্যান্ড আবার ফিরিয়ে দিতে হবে নাকি রাশিয়ার মতন? আর আপনি সেকেন্ড, থার্ড অ্যামেন্ডমেন্টকে নাইন্থ সিডিউলে নিয়ে গিয়ে ভূমির সংহারকে অগস্ত্য যাত্রার শেষ সীমায় পৌঁছে দিতে চাইছেন। এই জায়গাতে দাঁড়িয়ে আপনাকে ভাবতে হবে যে, কোন বিপ্লব করতে চাইছেন? কোন বিপ্লব? আজকে আপনাদেরই সমগোত্রী নেতা, মার্কসবাদি নেতা, নায়ানার সাহেব, কেরলে বনভূমিকে ইনক্লুড করবার জন্য, ডি-ফরেস্ট্রেশনকে চেক করবার জন্য অরচার্ডকে এর থেকে বাদ রেখে দিলেন। কিন্তু আপনারা পশ্চিমবঙ্গে, অরচার্ডকে ইনক্লুড করলেন। আর সেই জায়গাতে আপনারা বলে দিলেন যে, কোথাও আর যাওয়া যাবে না, রেভিনিউ অফিসারই শেষ কথা। এই জায়গায় দাঁড়িয়ে আপনাকে ভাবতে হবে, ১৯২৮ সালের আইন অনুযায়ী যদি কারুর ২ ছটাক জমি থাকত তাহলে সে জমির মালিক হত,

২ কাঠা জমি থাকলেও মালিক হতে পারত, কিন্তু তবু তাঁরা মালিক। আপনি আইন করে দিলেন যে, যদি একটা গাছও কাটতে হয় তাহলে ডি. এমের পারমিশন নিতে হবে। তারা তাদের জমির মধ্যে যদি একটা ছোট পুকুর কাটতে যায় তাহলেও ডি. এমের পারমিশন নিতে হবে। এবং ডি এম. যদি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়, যদি ডি. এম. সেই রায়তের ওপর খুশি না হয় সে আপনাদের আইনের আশ্রয় নিয়ে বিচার করতে পারে, এবং ৯ হাজার টাকা পর্যন্ত জরিমানা, কিম্বা ৩ বছরের জেল পর্যন্ত হতে পারে।

[5-40–5-50 P.M.]

আজকে তাই সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গে আমূল ভূমিসংস্কারের নাম করে বামফ্রন্টের রাজত্বে কৃষকদের ঠকানো, জালিয়াতি, রাজনৈতিক শ্লোগান এবং ভূমি সংঘাত ও ভ্রষ্টাচারের রাজনীতি চলছে এবং এই জন্য রাজনৈতিক চিন্তাধারা ফলপ্রসূ হতে পারছেন না। সত্তর বছরের ইতিহাসে রাশিয়ার গর্বাচভ যা বুঝেছেন আপনারা এতদিনে তা বুঝতে পারেননি। পশ্চিমবঙ্গের মানুষ এর উত্তর দেবে। আমি তাই এই চক্রান্তের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু'চারটে কথা বলছি। আমি শুনছিলাম মাননীয় সদস্য অপূর্ববাবু এবং যুবক মানস বাবুর কথা। তরুন নেতা মানসবাবু ভীষণ উত্তেজিত এবং খুবই ছেলেমানুষ। আমাদের অপূর্ব বাবু বললেন বর্গাদারদের ক্ষেত্রে যেটা ৬ হেক্টর ছিল সেটা ৪ হেক্টর করা হল কেন? আমার তাঁকে প্রশ্ন—একটা বর্গাদার কতটা জমি চাষ করতে পারবে সেটা চিন্তা করা দরকার। ৬ হেক্টর মানে ৪৪ থেকে ৪৮ বিঘা, সেটা বর্গাদার চাষ করবে কি করে? উনি পাঞ্জাব ও হরিয়ানার কথা বলছেন। উনি জানেন না হয়ত একটা চাষী পাঞ্জাবে বড় জোর ১২ বিঘা জমি চাষ করে।

(**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি কবে পাঞ্জাবে ছিলেন?)

আপনার জন্মের আগে ১৯৪৪ সালে আমি পাঞ্জাবে ছিলাম। আপনি সব সময় অসত্য কথা বলেন, তাই আপনার নাম সত্য বাপুলি। আমার কথা হচ্ছে—এই যে ভূমিসংস্কারের কথা বললেন ১৯৫৩-৫৫, তখন কারা ক্ষমতায় ছিল। আপনারা প্রথম স্বাধীনতা আন্দোলনের আগে আওয়াজ তুলেছিলেন—'লাঙ্গল যার জমি তার।' কিন্তু কার্যক্ষেত্রে কি দেখা গেল—যে, ১৯৬৭ সালের আগে আপনারা বহু আইন করেছিলেন, কিন্তু একটা আইনকেও আপনারা কার্যে পরিণত করতে পারেননি। ভূমিসংস্কারের জন্য আপনারা কি চেষ্টা করেছিলেন? লোককে ভুল বোঝানোর জন্য ধোঁকা দেওয়ার জন্য এই সমস্ত জমিদারি প্রথা উচ্ছেদ করে প্রকৃতপক্ষে হাইকোর্টের ২২৬ ধারার বলে আপনারা কোনও জমি বার করেননি। ১৯৬৭ সালে যখন এই বামপন্থী সরকার এল তখন জমি নিয়ে চিন্তা করা হলো। তখন তো আপনারা গেল গেল রব তুলেছিলেন, বলেছিলেন—'বর্গী এল দেশে,' তখন নানা রকম কথা শুনেছিলাম। আজ কেন আপনারা এখানে চোখের জল শুকনো করছেন? অপূর্ব বাবু বললেন বর্গা উচ্ছেদ হয়েছে, আমি স্বীকার করি কিছু বর্গা উচ্ছেদ করা হয়েছে। কিন্তু তাঁরা কাকে বর্গাদার করেছিলেন—সরকারের যে নিয়ম নীতি আছে তাতে প্রথমে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস,

ওনারা করলেন কি নিজের জমি কাকাতো ভাই, মামাতো ভাইকে বর্গাদার করে অনেক জমির পাট্টা দিয়ে দিলেন, সেগুলি আমরা উচ্ছেদ করেছি। এটা যদি অন্যায় হয় তাহলে নিশ্চয়ই বামফ্রন্টের অন্যায় হয়েছে। তা যদি না হয় তাহলে আপনারা যে অন্যায় করেছিলেন তার উপযুক্ত জবাব আমরা দিয়েছি। মানস বাবু বললেন এত যে চাল উৎপাদন হচ্ছে তাহলে বাইরে থেকে চাল আনতে হচ্ছে কেন? মানস বাবু, আপনি তখন হাঁটি হাঁটি পা-পা করতেন, ডাঃ বিধানচন্দ্র রায়কে জিজ্ঞাসা করতে হয়। ডাঃ বিধানচন্দ্র রায় যখন নেহেরুকে বলেছিলেন তখন নেহেরু বিধানচন্দ্র রায়কে বলেছিলেন ওখানে পাট উৎপাদন কর, আমি কেন্দ্র থেকে খাবার দেব। সেইসব কথা ভুলে গেলেন নাকি? সেজন্য কেন্দ্র থেকে খাদ্য আনতে হচ্ছে। এত প্রোডাকশন হচ্ছে পশ্চিমবঙ্গে, তবুও লোকসংখ্যা যা তাতে চাল কম হয়, এটা আগে থেকে জেনে কেন্দ্রীয় সরকার তখন কমিটমেন্ট করেছিলেন যে, আমরা চাল দেব, তোমরা পাট চাষ কর। আপনারা সকলেই জানেন যে, অনেক জমিতে পাট চাষ করতে হয়েছে, অনেক কৃষি জমিতে ধান চাষ হয় না। এই বামফ্রন্ট সরকার আসার পর ১৯৮১ সালে দ্বিতীয় ভূমি সংস্কার বিল রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠালেন, তখন কেন্দ্রে আপনাদের সরকার ছিল, রাজীব গান্ধী বলুন আর ইন্দিরা গান্ধী বলুন, কেন্দ্রে তখন কংগ্রেস সরকার ছিল, তারা আজ নয়, কাল নয়, কতদিন ধরে টালবাহানা করে দেরি করে ১৯৮৬ সালে সেই বিল কনসেন্ট পেল। এই টালবাহনার জন্য কি বামফ্রন্ট সরকার দায়ী, না, এর জন্য দায়ী যাঁরা এই যে বলছেন তরান্বিত করছেন না তাঁরা দায়ী? আপনারা ওখানে কলকাটি নাড়ছেন, পাশ করাতে দিচ্ছেন না। যদিও বা কনসেন্ট এল, কিন্তু তার মধ্যে কতকগুলি কুইরি করলেন যে, এই এই জিনিসগুলি জানাও। আমাদের ভূমি রাজস্বমন্ত্রী সেগুলি পাঠিয়ে দিয়েছেন। আমরা জমি বিলি করতে চাই, তারজন্য নিয়ম-কানুন আছে, জমি তো বিলি করা হচ্ছে। এই দপ্তরের যিনি মন্ত্রী তিনি একজন বিশিষ্ট ব্যক্তি একথা আপনারা স্বীকার করেন, আমরাও স্বীকার করি। তিনি চেষ্টা করছেন, কিন্তু এর নর্মসগুলি ঠিক করতে অনেক দিন সময় লাগে, সেটা আমরা সকলেই জানি। যাইহোক, মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটা প্রস্তাব রাখতে চাই। আমাদের যে সিলিং আছে তাতে ১২।। একর এবং ১৭।। একর ঠিক হয়েছে, কিন্তু ভূমির কোয়ালিটি আপনি জানেন, বীরভূমে আপনি বহুবার গেছেন, ময়ুরেশ্বরে ১ একর জমিতে ৯০ থেকে ১০০ মণ ধান ফলে, আবার পাশাপাশি সাঁইথিয়ায় ৫০ থেকে ৬০ মণ ফলে, আবার পশ্চিম রাজনগর, খমরাতে ১৫ থেকে ২০ মণ ফলে, এর সমতা কি করে রাখা যায় সে সম্বন্ধে আপনাকে চিন্তা করতে বলছি।

[5-50--6-00 P.M.]

পুরুলিয়া, বাঁকুড়ার জমির অবস্থাও তাই। সুতরাং এটা সম্বন্ধে আপনার যদি কিছু করণীয় থাকে তো আপনি সেই বিষয়ে কিছু চিন্তা ভাবনা করুন। এই বামফ্রন্ট সরকারের আমলে আপনি অনেক জমি বিলি করেছেন। ২ লক্ষ ৫০ হাজার গরীব মানুষকে আপনি বাড়ি করার জন্য জায়গা দিয়েছেন। কিন্তু কয়েকটি জায়গায় দেখা যাচ্ছে ১০-১২ বছর ধরে গরীব মানুষ সেই সব জায়গায় বসবাস করে আছে, অথচ তাদের বাস্তু ভিটা রেকর্ডেড হচ্ছে না। আপনি আপনার ডিপার্টমেন্টকে ডাইরেকশন দিয়ে দিন যে, যে সমস্ত লোক অন্ততপক্ষে ৬ থেকে ১০ বছরের মধ্যে সেই জমিতে বাড়ি ঘর করে বসবাস করছে তাদের জমিটা রে-

করে দিতে বলুন। বর্গা রেকর্ড আপনি করেছেন। এই বিষয়ে আমার একটি ভাইটাল পয়েন্ট আছে। অনেক সময় দেখা যাচ্ছে প্রান্তিক চাষী যাদের জমি ১৫-২০ বিঘার মধ্যে আছে উইদিন সিলিং লিমিট, তাদের যখন প্রয়োজন হচ্ছে মেয়ের বিয়ে বা অন্য কোনও কারণে জমি বিক্রির, তখন কিন্তু সেই জমির বর্গা রেকর্ড হয়ে আছে দেখা যাচ্ছে। সেই জমি বেচবার কোনও লোক, খরিদ্দার পাওয়া যাচ্ছে না। ঐ সমস্ত জমি যখন বিক্রি করতে চাইছে তখন ঐ জমির দাম ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট যা ঠিক করে দেবেন সেটা ল্যান্ড ব্যাঙ্কের কাছে জমা রেখে টাকাটা ঐখান থেকে নিয়ে নিল এবং যে বর্গাদার ঐ জমি চাষ করছে সেই জমির ফসল উৎপাদন করে টাকাটা ওখানে জমা করলে পরবর্তি কালে জমিটা বর্গাদারের নামে হয়ে যাবে—এই বিষয়টি আপনাকে একটু চিন্তা করবার কথা বলছি। আর একটি বিষয় আপনাকে বলছি—চকবন্দি যতক্ষণ পর্যন্ত আমরা করতে না পারছি ততক্ষণ পর্যন্ত ফসল ফলানোর পক্ষে একটু অসুবিধার সৃষ্টি হবে। এই চকবন্দি সিস্টেম ইউ. পি. এবং অন্যান্য দু'চারটি প্রভিন্সে আছে। এই চকবন্দি সিস্টেম যাতে আমাদের এখানেও চালু হয় তার জন্য আমি বিশেষ ভাবে অনুরোধ করছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## LAYING OF REPORT

### Presentation of 55th Report of the Business Advisary Committee.

**Mr. Speaker :** I now present the 55th Report of the Business Advisory Committee as follows :

| | | | |
|---|---|---|---|
| Tuesday, 17-4-90 | .. | (i) The West Bengal State Health Service Bill, 1990. | —1 hour. |
| | | (ii) Demand No. 69 | Power Department —3 hours. |
| | | (iii) Demand No. 35 | Public Health Engineering Deptt. —1 hour. |
| Wednesday, 18-4-90 | .. | (i) Demand No. 73 | Cottage and Small Scale Industries Department. —2 hours. |
| | | (ii) Demand No. 49<br>(iii) Demand No. 50 | Animal Resources Resources Development Department —2 hours. |

| Date | | Demand | Department / Time |
|---|---|---|---|
| Thursday, 19-4-90 | .. | (i) Demand No. 18<br>(ii) Demand No. 19 | Home (P &A.R.) Department —4 hours. |
| Friday, 20-4-90 | .. | (i) Demand No. 54<br>(ii) Demand No. 86 | food and Suplies Department —3 hours. |
| | | (iii) Demand No. 57 | Co-operation Department —1 hour. |
| Monday, 23-4-90 | .. | (i) Demand No. 26<br>(ii) Demand No. 37<br>(iii) Demand No. 90<br>(iv) Demand No. 81 | Local Government and Urban Development Departmant. Metropolitan Development Deptt. —4 hours. |
| Tuesday, 24-4-90 | .. | (i) Demand No. 47<br>(ii) Demand No. 55<br>(iii) Demand No. 58 | Agriculture Department —4 hours. |
| Wednesday, 25-4-90 | .. | (i) Demand No. 41 | Scheduled Castes and Tribes Welfare Departmet —2 hours. |
| | | (ii) Demand No. 31 | Sports and Youth Services Deptt. —1 hour |
| | | (iii) Demand No. 84 | Tourism Department —1 hour. |
| Thursday, 26-4-90 | .. | (i) Demand No. 82<br>(ii) Demand No. 89 | Enviornment Department —1 hour. |
| | | (iii) Demand No 48<br>(iv) Demand No. 52 | Forest Department —1 hour. |
| | | (v) Demand No. 27 | Home (Civil Defence) Department — 1 hour. |

| | | |
|---|---|---|
| Monday, 30-4-90 | .. (i) Demand No. 25<br>(ii) Demand No. 79 | Public Works<br>Deptt. — 3 hours. |
| | (iii) Demand No. 22 | Home (Jails)<br>Deptt. —1 hour. |
| Wednesday, 2-5-90 | .. (i) Demand No. 51<br>(ii) Demand No. 38 | Fisheries<br>Department<br>—1 hour. |
| | (iii) Demand No. 4<br>(iv) Demand No 8 | Judicial<br>Department<br>—1 hour. |

(1) There will be no Questions for Oral Answers and Mention Cases on the 19th April, 1990

(2) The House will sit at 3 P.M. on the 19th April, 1990.

Now I request the Parliamentary Affairs Ministry to move the Motion for acceptance of the House.

**Shri Abdul Quiyam Molla :** Sir, I beg to more that 55th report Business Advisary Committee as presented in the House be agreed to.

The Motion was than put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** আশা করি এতে সকলের সম্মতি আছে (সকলের সম্মতি দান)। এটা গৃহীত হল।

আগামীকাল আমরা আবার বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিংয়ে বসছি, কারন এটা সংশোধন করা হবে। সংশোধন এই মর্মে করা হবে যে, ২৪ তারিখ আমাদের ছুটি হবে এবং ২৭ তারিখে ইদল-ফিতর তার জন্য ছুটি দিতে হবে। সে জন্য ২৪ এবং ২৭ তারিখের বিষয়টা আমাদের রি-অ্যালোকেট করতে হবে। সে জন্য কালকে বসে এটা আমরা ঠিক করব।

এখন বিরতি। আবার হাউস ৬.২৫ মিনিটে বসবে।

(The House was then Adjourned till 6-25 P.M.)

(After recess)

[6-25–6-40 P.M.]

## Voting on Demand for Grants Demand No. 7 & 61

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমিসংস্কার মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় তাঁর যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই বাজেট বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে তাঁর ভূমি ও ভূমি সংস্কারের প্রশ্নে তাঁর সরকারের যে নীতি, সেই সম্পর্কে আমি আমার প্রতিক্রিয়া আলোচনা করতে গিয়ে আজকে এই বাজেট বরাদ্দের উপর প্রাসঙ্গিক যে কাট মোশন এখানে এনেছি, তার সমর্থন দাবি করে আমার বক্তব্য

রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী, তিনি তাঁর বাজেট ভাষণে কতকগুলো কথা বলেছেন এবং সঠিক ভাবে বলেছেন যে, গ্রাম বাংলার যেহেতু জমির উপর মানুষের জীবিকা নির্ভরশীল, ফলে গ্রামীণ উন্নয়নের প্রশ্নটা ভূমি সংস্কারের সঙ্গে ওতপ্রোত ভাবে জড়িয়ে আছে। সেই অর্থে তাঁর সরকার সফল। এই প্রসঙ্গে তিনি বলেছেন ভূমি সংস্কারের ক্ষেত্রে ভূমির সত্ব অর্পণের ক্ষেত্রে ৫৩ সালের জমিদারী প্রথা বিলোপ করার আইন এবং ৫৫ সালের ভূমি সংস্কার আইন পাশ হয়, কিন্তু তার দ্বারা কার্যত গ্রামবাংলার কোনও দুর্বলতর শ্রেণীর মানুষ, দরিদ্র শ্রেণীর মানুষ, তাদের শোষণের হাত থেকে মুক্তি পায়নি। সেই লক্ষ্যে তার স্বার্থক রূপায়ণ হয়নি এবং এই আইন থাকলেও তিনি যথাযথ ভাবে বলেছেন যে, আইনের ফাঁক, আইন এবং বিধির যে ফাঁক, তার রূপায়ণে যে শৈথিল্য, সেটা একটা মস্ত বড় কারণ এবং স্বভাবত তাঁর সরকার এই যে ত্রুটি, এইগুলো দূর করার দিকে লক্ষ্য রেখে ভূমি সংস্কার আইন, এই প্রশ্নে যে ৯ দফা কর্মসূচির কথা বলেছেন, জমির উর্ধ সীমার উপর যে বাড়তি জমি তা সরকারে ন্যস্ত করা এবং বিলি করা, ৯ দফা দাবি, এইগুলো খুব ভাল কথা এবং তাঁর এই কর্মসূচি বাস্তবে রূপায়িত হলে গ্রামের দুর্বলতর শ্রেণীর মানুষ, তাদের স্বার্থ সংরক্ষিত হবে, এই কথা ঠিক। এই সমস্ত কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে তিনি এই কথাও বলেছেন যে, পঞ্চায়েতের সহায়তায় এই সমস্ত কর্মসূচী খুব সফল ভাবে রূপায়িত হচ্ছে এবং এইগুলোর মধ্যে দিয়ে তিনি যেটা বলতে চেয়েছেন, তাঁর সরকার পশ্চিমবাংলাতে তো বটে ভারতবর্ষে ভূমি সংস্কারের ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। এই দাবি করছেন। আবার মাননীয় এক বক্তা তিনি এক আন্তর্জাতিক দৃষ্টান্ত স্থাপন করেছেন, এই হাউসে আলোচনা করতে গিয়ে, তিনি এমন কথা বলেছেন—আমি অবশ্যই কোনও ওয়াইল্ড চার্জ করতে চাই না। কিন্তু আমি দেখছি যে, মাননীয় মন্ত্রী মহোদয় ভূমি সংস্কারের ক্ষেত্রে যে স্বপ্ন নিয়ে চলেছেন এবং যেভাবে কর্মসূচিগুলি রূপায়িত করবার চেষ্টা করছেন, কার্য ক্ষেত্রে কি সেটা হচ্ছে? আমি তাঁর কাছে এই প্রশ্ন রাখছি। এবিষয়ে অ্যাকচুয়াল রেজাল্ট কি? ওঁরা যতই বলুন, ভারতবর্ষের মধ্যে দৃষ্টান্ত, আন্তর্জাতিক দৃষ্টান্ত, আমি ওঁদের কাছে খুবই অনেস্টলি রাখছি, রিয়েলি আপনারা যেটা চেয়েছেন—থিওরিটিক্যালি—ইন রিয়েলিটি সেটা কতটা কার্যকর হয়েছে? যেমন ধরুন ভূমি সংস্কার কার্যসূচির একেবারে প্রথম দফা হচ্ছে বেনামী জমি উদ্ধারের প্রশ্ন। উর্দ্ধ সীমার ওপরে যে বাড়তি জমি, সেই বাড়তি বেনামী জমি সরকারের ন্যস্ত করার কর্মসূচী হচ্ছে ভূমি সংস্কার কর্মসূচীর প্রথম দফা। এই প্রথম দফায় বামফ্রন্ট সরকারের পারফরমেন্সটা কি? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি নিজেই সে বিষয়ে স্যাটিসফায়েড? আপনি যেটা চেয়েছেন রেজাল্ট কি তাই? ডাটার ওপর ভিত্তি না করে, স্ট্যাটিসটিক্স-এর ওপর ভিত্তি না করে কতগুলি ওয়াইল্ড চার্জ করা আমার উদ্দেশ্য নয় এবং আমি তাতে বিশ্বাস করি না। আমি স্ট্যাটিস্টিক্স-এর ওপর বলতে চাইছি, আপনার ভাষণের মধ্যে আপনি বলছেন যে, ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১২ লক্ষ ৬০ হাজার ৯৪২.৬৮ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। আপনার এই ফিগারের মানে হচ্ছে, ১২.৬০ লক্ষ একর টোটাল জমি সরকারে ন্যস্ত হয়েছ। তাহলে বামফ্রন্ট সরকারের ১৩ বছরের রাজত্বে এক্ষেত্রে পারফরমেন্স কতটুকু? সবটাই এই ১৩ বছরে ন্যস্ত হয়নি এবং সেটা আপনিই এই হাউসে বলেছেন। আপনি বলেছেন যে, যুক্তফ্রন্ট সরকারের আমলে ৬ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করা হয়েছিল। তাহলে ১২.৬০ লক্ষ একর থেকে ৬ লক্ষ একর বাদ দিলে প্রকৃতপক্ষে বামফ্রন্ট

আমলের ১৩ বছরে ৬.৬০ লক্ষ একর জমি বেনামী জমি উদ্ধার করে—সরকারে ন্যস্ত হয়েছে। যুক্তফ্রন্ট আমলের ১৩ মাসের রাজত্বে যেখানে ৬ লক্ষ একর জমি বেনামী জমি উদ্ধার করা হয়েছিল, সেখানে ১৩ বছরের বামফ্রন্ট রাজত্বে প্রায় সেই একই পরিমাণ বেনামী জমি উদ্ধার হল। এই যে ৬.৬০ লক্ষ একর বেনামী জমি ১৩ বছর ধরে উদ্ধার করা হল, এটা খুব স্যাটিসফ্যাক্টরি রেজাল্ট? একজন মাননীয় বক্তা বলে গেলেন, রাজ্যে আর বেনামী জমির মালিক নেই, সব জমি চোর ধরা পড়ে গেছে এবং সমস্ত জমির সুষম বন্টন হয়ে গেছে ইত্যাদি। তাহলে এক্ষেত্রে হোয়াট ইজ দি পারফরমেন্স? মাত্র ৬.৬০ লক্ষ একর উর্দ্ধ সীমার ওপরের বেনামী জমি উদ্ধার করা হল দীর্ঘ ১৩ বছর ধরে। যুক্তফ্রন্ট আমলের সঙ্গে তুলনা করে হিসাব করলে, এটা আরো ১২ গুণ বেশি হওয়া উচিত ছিল। আজকে কেন এই রেজাল্ট? তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যেটা আশা করেছিলেন—আমি আপনাকে কোনও ওয়াইল্ড চার্জ করতে পারি না—কার্যক্ষেত্রে, বাস্তব রেজাল্ট কি তাই বলছি? এটা কি খুব উল্লেখযোগ্য পারফরমেন্স নাকি অত্যন্ত দুর্বল পারফরমেন্স? ভূমি সংস্কারের ২য় দফা কর্মসূচি হচ্ছে, ন্যস্ত জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করা। এই বন্টনের ক্ষেত্রে পারফরমেন্স কি? সেখানেও যে সামান্য জমি উদ্ধার হয়েছে—টোটাল ১২.৬০ লক্ষ একর—তাও বিলি হয়নি। ৮ লক্ষ ৭৯ হাজার ২২৫ একর জমি বিলি হয়েছে। অর্থাৎ ৩ লক্ষ ৮১ হাজার ৭১৭.৬৮ একর জমি, যেটা বিলি পর্যন্ত করতে পারেননি। এখানে আপনি বলছেন যে, এই জমির মধ্যে কৃষির উপযুক্ত এবং বন্টন যোগ্য জমি চিহ্নিত করণে পঞ্চায়েত প্রতিষ্ঠান সমূহের সহিত যৌথভাবে সমীক্ষা ইত্যাদি করা হচ্ছে। এখন পর্যন্ত এই রকম সামান্য জমি, সেটাও বিলি করা গেল না। প্রায় ৪ লক্ষ একর জমি অবন্টিত। আমার বক্তব্য আপনি যে স্বপ্ন নিয়ে চলেছেন, যে কর্মসূচি সামনে রেখেছেন তার বাস্তব রেজাল্ট হচ্ছে হতাশাব্যঞ্জক। এটা আপনি অন্তত সত্যনিষ্ঠ দৃষ্টিভঙ্গি নিয়ে অস্বীকার করতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পরবর্তি পর্যায়ে প্রাথমিক ক্রেম করা হয় অপারেশন বর্গা। বহু অপারেশন বর্গার প্রাথমিক পর্যায়ে বর্গাদারদের নাম নথিভুক্ত করার ক্ষেত্রে কাজের একটা গতির সৃষ্টি হয়েছিল যদিও তার মধ্যে ত্রুটিবিচ্যুতি ছিল এবং দলীয় সংকীর্ণ দৃষ্টিভঙ্গি ছিল কিন্তু ইন দি মেন এইগুলি অবশ্যই স্বীকার করতে হবে ইন দি মেইন ৩-৪ বছর ধরে রেকর্ড করার কথা ছিল, আজকেও ১৪ লক্ষর কত একটা হিসাব দিয়েছেন সেটা ৩-৪ বছর আগেও ১৩ লক্ষ কত ছিল। কাজেই দেখুন যত দিন যাচ্ছে অপারেশন বর্গায় বর্গাদারদের নাম নথিভুক্ত করার কাজটি স্ট্যাগনেন্ট জায়গায় চলে আসছে। এটা অস্বীকার করবার উপায় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংস্কারের যে আইনটি আপনি সংশোধন করলেন ১৯৮১ সালে আপনি নিজেই আপনার আইন প্রণয়নের সময়ে বিল উপস্থাপনার সময়ে আপনার ভাষণে বলেছেন যে, এই আইন কার্যকর করার মধ্যে দিয়ে লক্ষ লক্ষ একর জমি সরকারের হাতে ন্যস্ত হবে। আমি সমস্ত মাননীয় সদস্যদের কাছে বলতে চাই যে, এটা স্ববিরোধী কথা হয়ে যাচ্ছে। আপনি বললেন আমরা লেভি করছি না, এইসব যুক্তি দেখিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয় ভাষণের সময় বলেছেন কিন্তু আইন প্রণয়নের ক্ষেত্রে বলেছেন অসুবিধা রয়েছে বলে আইন করতে হচ্ছে। যাই হোক, আমার বক্তব্য এখানে এই ভূমিসংস্কার আইন যেটা সুদীর্ঘ দিন প্রেসিডেন্টের অ্যাসেন্ট পাওয়ার অপেক্ষায় ছিল, আজকে প্রেসিডেন্টের অ্যাসেস্ট পাওয়ার পরও দীর্ঘকাল ধরে ইমপ্লিমেন্ট এবং একজিকিউট করার ক্ষেত্রে সুদীর্ঘ পরিমাণ সময় দেওয়া হচ্ছে।

কিছুদিন আগে বলছিলাম রিটার্ন সাবমিট করার ক্ষেত্রে ৬ মাস রিনিউ করার জন্য টাইম দেওয়া হয়েছে। যে জমি ধরার সুযোগ ছিল যারা নানান্ ফাঁকে জমিকে স্থানান্তর বা নামান্তর করতে চায় তারা কি এর দ্বারা কিছুটা সুযোগ পাবে না? যে কথা বলছিলাম আপনি যে স্বপ্ন নিয়ে ভূমিসংস্কার নীতি গ্রহণ করেছিলেন তার রেজাল্ট পাওয়া যাচ্ছে না। এক একটা বিষয়ের উল্লেখ করে আমি দেখাতে চেয়েছিলাম, আপনার সদিচ্ছার অভাব আমি বলব না আপনি একটা অনেস্ট মাইন্ড নিয়েই এটা কার্যকর করতে চেয়েছিলেন সেটা হচ্ছে না। অন্যরকম প্রতিক্রিয়া হচ্ছে। সবচেয়ে বেশি যেটা ভাবনার কথা, সেটা হচ্ছে যে, এগুলিকে রূপায়ণ করার জন্য থিওরিটিক্যালি পঞ্চায়েতের সাহায্যের কথা বলেছেন, কিন্তু যে পঞ্চায়েতগুলির মাধ্যমে এগুলিকে রূপায়ণ করতে চাইছেন অ্যাডমিনিস্ট্রেশনের সহযোগিতায় সেই পঞ্চায়েতগুলি যথার্থ গ্রামের প্রান্তিক চাষীদের স্বার্থে কাজ করতে পারে। জনগণের শোষণের বিরুদ্ধে মুক্তির সংগ্রামের হাতিয়ার হিসাবে কার্যকর করা হয়। আর এইজন্যই তো পঞ্চায়েতের সৃষ্টি হলো। কিন্তু আমরা কতটুকু এক্সপেক্ট করতে পারছি পঞ্চায়েতের মাধ্যমে সেই মডেলের কাজ? গ্রামাঞ্চলে গরিব চাষী, ক্ষেত মজুরদের স্বার্থে যে আইনগুলি হয়েছে, সংস্কারমূলক যতটুকু কাজ হয়েছে, সেই আইনগুলি আজও ঠিকভাবে কার্যকর করা যায়নি। সেখানে বাধা হয়ে দাঁড়াচ্ছে কারা? সেই বাধা হলো ভিসাস সার্কেল—জোতদার, গ্রামের স্বার্থপর গোষ্ঠি এবং প্রশাসন। এই তিন মিলে যে দুষ্টচক্র সেই চক্রই আজকে সেখানে সংস্কারমূলক কাজের মাধ্যমে জনগণের স্বার্থ রূপায়ণে বাধা সৃষ্টি করছে। এই বাধা আইন করে দূর করা যায় না। দুস্থ চাষী, ক্ষেতমজুরদের সংগঠিত গণ আন্দোলনের মাধ্যমে জনগণকে সচেতন করবার মধ্যে দিয়ে এর কাউন্টার করা যায়। আপনি একজন প্রবীন নেতা হিসাবে যে পঞ্চায়েতগুলো গড়লেন সেখানে কাজ কি রকম হয়েছে? আজকে স্তরে স্তরে দুর্নীতি। আজকে পঞ্চায়েতের মাধ্যমে যে জিনিসগুলি করলেন গণ আন্দোলনের কোনও জোয়ার নেই। ঐ দুর্নীতির বিরুদ্ধে গণ আন্দোলন, ঐ সমস্ত আইনগুলি বাস্তবায়িত করবার, সংস্কারমূলক কাজগুলি করবার ক্ষেত্রে গ্রামাঞ্চলে যদি আন্দোলনের জোয়ার বইত তাহলে ঐ পঞ্চায়েতগুলি সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজ করত। কিন্তু তা কি হচ্ছে? আজকে অত্যন্ত বেদনার সঙ্গে স্বীকার করতে হচ্ছে যে, পঞ্চায়েতগুলি সব ঘুঘুর বাসা হয়ে যাচ্ছে। কারণ হচ্ছে আন্দোলনের কারেন্টের অভাব, কারণ হচ্ছে চাওয়া-পাওয়ার রাজনীতি। মালিক শ্রেণী, পুঁজিপতি শ্রেণীর লোক যারা, তারা চাইছেন একেবারে গ্রাস-রুট লেভেল থেকে মানুষ এই চাওয়া-পাওয়ার রাজনীতিতে মগ্ন হয়ে থাকুক। ওয়ার্কিং ক্লাশ পার্টি এইভাবেই থাকুক এটাই তারা চায়। কাজেই যদি গণ আন্দোলন গড়ে না তোলা যায় তাহলে পঞ্চায়েতকে রক্ষা করতে পারবেন না। আপনারা বেনামী জমি উদ্ধারের জন্য আইন করেছেন, কিন্তু যুক্তফ্রন্টের ১৩ মাসের রাজত্বে যেখানে ৬ লক্ষ একর বেনামী জমি উদ্ধার হয়েছিল সেখানে আপনাদের এই ১৩ বছরের রাজত্বে মাত্র ৬.৭ লক্ষ একর জমি উদ্ধার হলো কেন? দিস ইজ বিকজ—কারণ যুক্তফ্রন্টের আমলে একটা দৃষ্টিভঙ্গি ছিল যে, ন্যায় সঙ্গত আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না, সরকার হবে সংগ্রামের হাতিয়ার। তবে আমরা জানি সংবিধানের সীমাবদ্ধতার মধ্যে, পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে বিশেষ কিছু করা যায় না, কিন্তু এই কাঠামোর মধ্যে থেকেও তাঁরা সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজ করেছিলেন এবং সেই দৃষ্টিভঙ্গি তাঁদের ছিল বলেই, গণআন্দোলনের জোয়ার ছিল বলেই রেজাল্ট ঐ হয়েছিল। কিন্তু সেটা আজকে হচ্ছে না,

কারণ হচ্ছে আন্দোলন বিমুখতা। আজকে স্তরে স্তরে দুর্নীতি এটা অস্বীকার করতে পারেন না। বিভিন্ন ক্ষেত্রে দুর্নীতি আজকে গ্রাস করেছে এবং সেটা অত্যন্ত বেদনার কথা। যে কথা উঠেছে এবং ইতিপূর্বে আমি নিজেও বিষয়টি তুলেছি বার বার সেটা হল, আপনাদের ডিপার্টমেন্ট আলিপুর নজরৎখানার ঘটনা, যার ডিপার্টমেন্টাল এনকোয়ারি গত বছর বি. সি. মুখার্জি করালেন। সেই এনকোয়ারি রিপোর্ট কাগজে দেখতে পেয়েছি মারাত্মক সত্য উদ্ঘাটনের জন্য তদন্ত কমিশন বসান। আজকে এই সমস্ত ভেস্টেড ইন্টারেস্টের জন্য এই সমস্ত জিনিস এমন ভাবে আপনার অনিচ্ছা সত্ত্বেও আপনার দপ্তরের পক্ষ থেকে প্রকাশ করার ক্ষেত্রে কোথায় বাধা রয়েছে। কেন প্রকাশিত হচ্ছে না? ফলে এই রকম ট্রাজিক হয়েছে। দুর্নীতি নেই, সমস্ত দুর্নীতি মুক্ত, ত্রুটিমুক্ত এই কথা স্বীকার করা যায় না। এই কথা বলে আমি যে কাট মোশন এনেছি সেই কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় ভূমি এবং ভূমিসংস্কার দপ্তরের মন্ত্রী মহোদয় যে বাজেট পেশ করেছেন প্রথমেই আমি তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে যে কথাগুলো বলা দরকার সেটা হল আজকে বিরোধী দলের কংগ্রেস পক্ষ থেকে যে কথাগুলো বলা হয়েছে যে, বামফ্রন্ট সরকার আসার পর যেন কিছু সাড়া জাগানো কাজ করতে পারেনি। প্রশ্ন হচ্ছে ওঁদের মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় যখন পশ্চিমবাংলায় ছিলেন তখন বিশেষ করে মনে আছে তখন ওঁরা জরুরি অবস্থার সময় ঘোষণা করেছিলেন যে, পশ্চিমবাংলায় আর ভূমিহীন কেউ থাকল না, সমস্ত মানুষ ভূমি পেয়ে গেল। সঙ্গত কারণে কংগ্রেসী বন্ধুরা যদি এই কথা বলেন যে, সবাই ভূমি পেয়ে গেছে তাহলে কেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর ১২-১৩ বছর ধরে ভূমিহীনদের জন্য আন্দোলন, সংগ্রাম করতে হলো, পশ্চিমবাংলা গভর্নমেন্টকে উদ্যোগ নিতে হলো? আসলে কংগ্রেস আমলে সবটাই ভাঁওতা দেওয়া হয়েছিল। বিশেষ করে তাঁরা ধনিক শ্রেণীর স্বার্থবাহী ছিলেন. তখন যা কিছু হয়েছে তাদের জন্য হয়েছে। প্রকৃতপক্ষে ভারতবর্ষে কংগ্রেসী রাজত্বে ভূমিসংস্কার করার ক্ষেত্রে কি হয়েছে সেটা আমাদের অনেক বন্ধুই বলেছেন। সেই সময় যা কিছু আইন হয়েছে সেই আইন ঠান্ডা ঘরে পড়ে ছিল, প্রকৃতপক্ষে সেইগুলিকে বাস্তবায়িত করা হয়নি, শুধুমাত্র আই ওয়াস করা হয়েছে। বিশেষ করে তাঁরা জোতদার, মহাজন, বড় বড় জমিদার, বিশেষ করে গ্রামাঞ্চলে দেখেছি রেশনের দোকানের মালিক এবং যারা শহরাঞ্চলে থেকে গ্রামাঞ্চলের মানুষের উপর ছড়ি ঘোরাত তাদের পক্ষেই কাজকর্ম করেছেন। কায়েমী স্বার্থের হয়ে কিছু কাজকর্ম করেছেন বলা যায়। তার পাশাপাশি আমাদের মনে রাখা দরকার যে এখানে এই আইন সভায় ভূমিসংস্কার আইন পাশ করার পর দীর্ঘ আন্দোলন সংগ্রাম করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমোদন লাভ করতে হয়েছে। তার পর সব চেয়ে বড় প্রতিবন্ধকতার সৃষ্টি করছে হাইকোর্ট। হাইকোর্ট এমন একটা জায়গা, কোথাও কোথাও সেই হাইকোর্টে যারা আবেদন করছে, যারা কায়েমী স্বার্থ তাদের পক্ষেই ইনজাংশন দিচ্ছে। এই ভাবে প্রতি পদক্ষেপে বাধার সৃষ্টি করেছে। শুধু তাই নয় আমরা লক্ষ্য করছি যাঁরা একজিকিউশনের দায়িত্বে আছেন, যাঁরা এটাকে কার্যকর করবেন সেখানে কার্যকর করার ক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে। তাঁদের ভেতর একটা বড় অংশ রয়েছেন যাঁরা ভূমিসংস্কার ব্যাপারটাকে ভেস্তে দেবার চেষ্টা করছেন বিশেষ করে এই বামফ্রন্ট সরকারকে ডিসক্রেডিট

করার জন্য। আমরা বিশেষ করে লক্ষ্য করেছি পাট্টা পাওয়ার আগে জমি জরিপের কাজ হয়েছে, মাপামাপি হয়েছে কিন্তু পাট্টা দেওয়ার ব্যাপারে নানা রকম টালবাহনা চলছে।

[6-50–7-00 P.M.]

সেই ব্যাপারে আমি জলপাইগুড়িতে দেখেছি। আমরা কুচবিহার এলাকার কাহিনী জানি। সেখানে ফরেস্টের পাশাপাশি যে সমস্ত গ্রামাঞ্চল আছে, সেখানে মাপামাপি হয়েছে। সেখানে ফরেস্ট অঞ্চলে পড়ে না কিন্তু আবেদন নিবেদন করা সত্ত্বেও সেখানে যে সমস্ত কর্মকর্তারা আছেন তাঁরা কোনও উদ্যোগ গ্রহণ করেননি। এই ব্যাপারে জরুরি উদ্যোগ নেওয়া প্রয়োজন। সুন্দরবন অঞ্চলের বহু জমিতে নোনাজল ঢুকিয়ে দীর্ঘদিন ধরে অবৈধ ভাবে মাছ চাষ করা হচ্ছে এবং এর ফলে সেখানে বহু কৃষক বেকার হয়ে পড়েছে। ভূমি সংস্কার দপ্তর থেকে এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা দরকার। জে. এল. আর. ও., এবং এস. এল. আর. ও.-দের মধ্যে বহুদিন ধরে বিরোধ চলছে এবং এই বিরোধের ফলে ভূমি সংস্কারের কাজকর্ম ব্যাহত হচ্ছে। এই বিষয়টি অত্যন্ত সজাগ দৃষ্টিতে দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিষয়টি নিশ্চয়ই নজরে আছে যে, হাইকোর্টের সি. আর. থাকার জন্য যেগুলোর পাট্টা দেওয়া যায়নি সেগুলো যাতে সত্বর ব্যবস্থা নেওয়া যায় সেটি আমাদের দেখা দরকার। ভূমি সংস্কার দপ্তরের কর্মচারীদের সম্বন্ধে সাধারণ মানুষের খুব ভাল ধারণা নেই, যারা নানা রকম ভুয়া বর্গা সৃষ্টি করে জমির বিরোধ সৃষ্টি করে থাকে, এ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহোদয় দৃষ্টি দেবেন আশা করব। তাছাড়া, এখানে দক্ষিণ বঙ্গের একজন বন্ধু যে কথা বললেন সেখানে এক একরে ১১৫ মণ ধান হয়। আমাদের আলিপুরদুয়ারের এক একর জমিতে দশ মণ ধান হওয়া দুষ্কর। সঙ্গত কারণেই যেটা ঘটনা সেটা হচ্ছে এখানে বাজেট আলোচনাতে তিস্তা প্রকল্পের উপরে গুরুত্ব দেওয়া প্রয়োজন। সেখানে যে সমস্ত ভূমি অধিগ্রহণ করা হয়েছে, সেটা যাতে কার্যকর হয়, যাদের ভূমি অধিগ্রহণ করা হয়েছে তারা যাতে টাকাটা তাড়াতাড়ি পেয়ে যায় সেজন্য ব্যবস্থা নেওয়া দরকার। উত্তর বাংলার ফরেস্ট অঞ্চলে যে সমস্ত বস্তি রয়েছে, সেখানে এগ্রিমেন্ট এবং নন এগ্রিমেন্ট-এর ব্যাপার রয়েছে। ব্রিটিশ সরকারের সাথে যাদের এগ্রিমেন্ট ছিল তারাই ওখানে জমি পাচ্ছে। ইতিমধ্যে ৪২ বছর চলে গেছে। যাদের সাথে এগ্রিমেন্ট ছিল তাদের অনেকেই মারা গেছে, বর্তমানে তাদের সন্তান সন্ততিদের মধ্যে মাত্র একজন ক'রে এই সুযোগ পাচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, পঞ্চায়েত এলাকায় যারা জমির সুযোগ পায়, পঞ্চায়েত এলাকার বাইরে থাকার দরুন, মিউনিসিপ্যাল এলাকায় থাকার জন্য, ফরেস্ট ভিলেজের চাষীরা কিন্তু ভূমিহীন থেকে যাচ্ছে। আমাদের নীতি থাকা সত্ত্বেও, বামফ্রন্টের আমলে ভূমিহীন কৃষি মজুরদের ভাগ্যের কোনও রকম পরিবর্তন হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে অত্যন্ত ওয়াকিবহাল, এই ব্যাপারে রাজ্য বা কেন্দ্রীয় সরকারের কোনও বাধা যদি থাকে তা দূর করার ব্যবস্থা করুন এবং উত্তর বাংলার বা অন্য বনাঞ্চলে যে সমস্ত ফরেস্ট ভিলেজার রয়েছেন তাঁরা যাতে সুযোগ পান সেদিকে আশাকরি, তিনি দৃষ্টি দেবেন। কুচবিহারের পুন্ডিবাড়িতে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের একটা ক্যাম্পাস গড়ে তোলার জন্য প্রচুর জমি অধিগ্রহণ করা হয়েছে। জমি অধিগ্রহণ কালে জমির মালিকদের বলা হয়েছিল, মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে ভিত্তিপ্রস্তর স্থাপন করতে গিয়েছিলেন, যাদের জমি গেছে তাদের জমি বাবদ ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু সেই ক্ষতিপূরণের টাকা

তারা এখনও পায়নি। যাদের জমি গেছে তাদের বলা হয়েছিল যে, কাজ দেওয়া হবে। এই ব্যাপারে বহু আন্দোলন হয়েছে, বামফ্রন্টের পক্ষ থেকেও বহু আন্দোলন হয়েছে। আশা করব মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কাজ করবেন। ভূমি সংস্কারকে কেন্দ্র করে ভূমি উন্নয়নের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার বিগত ১০-১২ বছরে যতগুলি প্রকল্প ধরেছেন সেগুলো যাতে বাস্তবায়িত হওয়ার অগ্রাধিকার পায় তারজন্য অনুরোধ করব। আরেকটি কথা এই সম্বন্ধে উল্লেখ করতে চাই, তা হচ্ছে যখন একদিকে কৃষির সর্বভারতীয় ভিত্তিতে অর্থনৈতিক বিকাশ হচ্ছে তেমনি পশ্চিমবঙ্গে যথেষ্ট জমি থাকা সত্ত্বেও প্রচুর জমি বাড়ানো যায়নি এবং সকলকে জমি দেওয়া যায়নি। সেইজন্য আমার অনুরোধ কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার ব্যাপারে আপনি যদি একটু গুরুত্ব দেন তাহলে খুব ভাল হয়। সাধারণ মানুষের পক্ষে এতে কাজ পাওয়া সম্ভব হবে। এই ব্যাপারে একটা পার্টিক্যাল বোর্ড বা স্ট্রবোর্ড করার ব্যাপারে সরকারের একটা কর্পোরেশন করার প্রস্তাব আছে। এই বোর্ড তৈরি হলে ভাগচাষীরা ওইসব বেত শিল্পের কাজে নিজেদের নিয়োগ করতে পারবেন। আপনি ভূমি সংস্কার মন্ত্রী তথা পঞ্চায়েত মন্ত্রী হিসাবে আপনাকে বলছি যে, এই ব্যাপারে বিশেষ গুরুত্ব দেওয়া দরকার। আমি এই প্রসঙ্গে একটু উল্লেখ করতে চাই যে, জলপাইগুড়ি জেলার ময়নাগুড়ি থানার সাপটিবাড়ি মৌজায় ১২-১৩ বছর ধরে চেষ্টা করা সত্ত্বেও কোনও খতিয়ান দিতে পারেনি। সাপটিবাড়ি মৌজায় এরফলে খাস জমির পাট্টা বন্টন করা সম্ভব হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই সাপটিবাড়ি মৌজার মানুষ যারা রয়েছে তারা খাস জমির পাট্টা পায় তার ব্যবস্থা করেন। আরেকটা অনুরোধ করব যে, জলপাইগুড়ি জেলায় ১৯৪৯ সালে একটা মিশনারি স্কুল রেমন্ড মেমোরিয়াল হাইস্কুল গড়ে উঠেছিল। সেই স্কুলটা কিছুটা রেসিডেন্সিয়াল স্কুল। সেখানে ডুয়ার্স উত্তরবঙ্গের এবং আসাম পর্যন্ত অঞ্চলের ট্রাইবাল ছাত্র-ছাত্রীরা পড়াশোনা করতে আসত। সেখানে বেশ কিছু জমি ছিল, সেই জমি ইতিমধ্যেই রেল দপ্তর কিছুটা নিয়ে নিয়েছে। প্রায় ৫০ একর জমি নিয়েছে। ওই জমি নিয়ে নেওয়া নিয়ে বেশ একটা গন্ডগোল চলছে। মাননীয় মন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করব যে, বিশেষ করে ট্রাইবাল পিপলরা, ওইখানকার চা-বাগানের ছেলেমেয়েরা পড়তে যায় এবং ওখানে হিন্দি মিডিয়ামে পড়ানো হয়, কিন্তু বর্তমানে আদিবাসী ছেলে-মেয়েদের অভিভাবকদের ধারণা হচ্ছে যে, ওই স্কুলটি বামফ্রন্ট সরকার তুলে দিতে চাইছে। ওই স্কুলে ছাত্র-ছাত্রীদের হাতে কলমে চাষ-আবাদ করা শেখানো হয়। সেইজন্য মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ যাতে ওই রেমন্ড মেমোরিয়াল হাইস্কুলের জমি নিয়ে যে গন্ডগোল চলছে সেই গন্ডগোল যাতে মিটে যায় এবং ভূমি সংস্কারের ব্যাপারে যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে সেগুলো রূপায়ণের ব্যাপারে যাতে দৃষ্টি দেন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দকে সমর্থন করছি। বিরোধী পক্ষের আনিত যে সমস্ত কাট মোশন এসেছে তার আমি বিরোধীতা করছি আমরা সবাই জানি যে, ভুমি সংস্কারের গুরুত্ব সর্বত্র অত্যন্ত বেশি।

[7-00–7-10 P.M.]

উৎপাদন বৃদ্ধিতে সম্পদ বন্টনের ক্ষেত্রে, গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার ক্ষেত্রে, গ্রামীণ

বেকার সমস্যার ক্ষেত্রে আমাদের এই পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থাকে সফল করতে সবচেয়ে যে বিষয়টি সক্রিয় ভূমিকা গ্রহণ করেছে বা করে থাকে সেই বিষয়টি হল ভূমিসংস্কার। আজকে এই কথা সত্য মানসবাবুরা যতই চিৎকার করুন না কেন ভূমি সংস্কারের অগ্রগতি সত্যি সত্যিই পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারের একটা শ্লাঘার বিষয় হয়ে দাঁড়িয়েছে। তারা আজকে নানা রকমের সমালোচনা করছেন, আপনারা একটু লক্ষ্য করে দেখবেন—তৃতীয় ভূমি সংস্কারের সংশোধনী যে আইন তার উপর তারা আক্রমণ করেছেন। আক্রমণ করার কারণ এখানে যে শ্রেণী ভিত্তির উপর দাঁড়িয়ে তারা রাজনীতি করছেন সেই তৃতীয় ভূমি সংস্কার সংশোধনী আইনে সেই শ্রেণী ভিত্তিটাকে নড়বড়ে করে দিয়েছেন এবং আসল জায়গায় তাদের এই আঘাতটি করেছে বলেই তাদের সমস্ত রাগ গিয়ে পড়েছে ভূমি সংস্কার, সংশোধনী যে আইন তার উপর। আজকে এই কথা অনস্বীকার্য পশ্চিমবাংলার ভূমি সংস্কারে যে অগ্রগতি আমরা দেখেছি সেই অগ্রগতি পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের, গ্রামীণ মানুষের, বস্তুত যাদের সংখ্যা সবচেয়ে বেশি তাদের আর্থিক উন্নতিকরণে এটা অনেক বেশি সাহায্য করেছে। কাজেই সেদিক থেকে এই বাজেটে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব আমি তাঁকে সমর্থন করতে চাই। এবং সমর্থন করতে গিয়ে আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে কয়েকটি কথা নিবেদন করতে চাই। একটা কথা সত্য আমরা যেভাবে ভেস্টেড জমি বন্টন করেছিলাম বর্গাদারের নামে নথিভুক্ত করেছিলাম এটা হচ্ছে দুই রকম ভাবে, একটা হচ্ছে ভেস্টেড জমিকে খাস জমিতে বন্টন করা আর একটা হচ্ছে বর্গাদারকে নথিভুক্ত করার এই যে দুটি কাজ প: বাংলার সরকার করেছিল প্রথম দিকে, তখন তার যে গতি ছিল সেই গতি কিন্তু এখন আর নেই। এই কথা সত্য আদালতে অনেকগুলি কেস থাকার ফলে সেই গতি কমে গিয়েছে। আবার এই কথাও সত্য জমি ইচ্ছামত সম্প্রসারণ করা যায় না এবং পশ্চিমবাংলার লোকসংখ্যা জমির আনুপাতিক হারের তুলনায় ভারতবর্ষের যে হার তার চেয়েও অনেক কম—অবশ্য এই কথা আমার মনে হয়েছে। বর্গাদারের যে সাফল্য তা হয়ত আমাদের কিছুটা আত্মতুষ্টির মনোভাব নিয়ে এসেছে ফলে বর্গাদারের সাফল্যের যে বেস যে গতি সেটা আমরা বজায় রাখতে পারছি না—আমরা এই কথা বলেছিলাম ভূমি বন্টনের ক্ষেত্রে ; আপনাদের নিশ্চয় সেটা মনে আছে। গত বছরে বলেছিলাম ভূমি বন্টনের ক্ষেত্রে যে অস্থায়ী ভূমি বন্টন কমিটি করা হবে সেগুলিতে সমস্ত কৃষক সংগঠনকে বাধ্যতামূলক ভাবে আইন করে সমস্ত কৃষক সংগঠনের সদস্যদের নেওয়া হোক। এটা আপনাদের মনে করাচ্ছি এবং আবার বলছি কৃষক সংগঠনের সাহায্য ছাড়া ভূমি সংস্কারের গতিকে অব্যাহত রাখা যাবে না, সঠিক জায়গায় নিয়ে যাওয়া যাবে না। আপনার বাজেট বক্তৃতায় কৃষক সংগঠনগুলির প্রশংসা করেছেন, কিন্তু কৃষক সংগঠনের যে উদ্দেশ্য সেটা সেই হিসাবে পরিণত হয়নি—ফিজিক্যালি ইনভলভড় করা যেটা কৃষক সংগঠনকে সাহায্য করার ব্যাপার, সেটা করতে পারেননি। তাই যে ধরনের আইনে পরিণত করা দরকার সেটা ভাববার জন্য অনুরোধ করব। কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা সমীক্ষক দল কয়েক বছর সমীক্ষা করে তারা বলেছিলেন পশ্চিমবঙ্গে ২২ লক্ষের মত বর্গাদার আছে, বেশ কয়েক বছর আগে—কিন্তু আপনার হিসাবে দেখা যাচ্ছে সাড়ে ১৪ লক্ষ বর্গাদার এখন রেকর্ডেড রয়েছে : এই যে ২২ লক্ষের মতো বর্গাদার এটা কম নয়, তার সংখ্যাও ক্রমবর্ধমান। তাই বলছি এই যে ৭ লক্ষ, সাড়ে ৭ লক্ষ বর্গাদার তাদের এখনও পর্যন্ত নথিভুক্ত করতে পারেননি, রেকর্ডেড করতে পারেননি সেই বিষয়ে বলব, আপনাদের

যদি বিচার হয় একটা আত্মসমীক্ষা করা দরকার এবং সে ব্যাপারে আমাদের বিশেষ ভূমিকাও নেওয়া দরকার। আদালতের কথা যেটা বলা হয়েছে, আদালতে প্রচুর কেস আছে। আমরা কি দেখছি, সরকারি উকিলদের? এই কথা খুব দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি তাঁরা ফি নেন, তাঁরা কাজ করতে যান, কিন্তু কি ধরনের আন্তরিকতা থাকা উচিত তাঁদের, যেখানে একটা সরকারের উদ্দেশ্য আছে সেই উদ্দেশ্যের সঙ্গে সহমর্মিতা রেখে, তাঁদের কাজ করা উচিত। একটা জনপ্রিয় সরকার তাঁর কার্যাবলীকে এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে যে ধরনের আন্তরিকতা অ্যাডভোকেটদের থাকা দরকার, সরকারি উকিলদের থাকা দরকার আমরা সেই ধরনের আন্তরিকতা দেখতে পাই না নিশ্চয়ই। যেটা আপনি আগেও বলেছেন এবং উল্লেখ করা হয়েছে যে, একটা ল্যান্ড ট্রাইব্যুনাল করা দরকার। এই সমস্ত কেসগুলিকে অতি জরুরি ভিত্তিতে শেষ করে দেবার, একটা সিদ্ধান্তে আসার প্রয়োজন রয়েছে। আমি যে বিষয়টি আপনার কাছে নিবেদন করব সেটা হচ্ছে, এই সমস্ত ব্যাপারগুলিকে যাতে আরো দ্রুত এগিয়ে নিয়ে যাওয়া যায় এবং দ্রুত কার্যকর করবার ক্ষেত্রে দৃঢ় পদক্ষেপ নিতে হবে। তৃতীয় ভূমিসংস্কার আইনে আমরা দেখেছি যেখানে এর সংজ্ঞাটা আরো প্রসারিত হয়েছে। আজকে সকল ধরনের অকৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে এটা আইনত কিন্তু বাস্তবে সরকারের ভূমি সংস্কার দপ্তর তাঁরা সমস্ত জমিকে লোকেট করবার কাজ করছেন। এটা যত দেরি করা হবে, যত বিলম্ব করা হবে তত সমস্যা বাড়বে। কুফল আমরা কংগ্রেস আমলে দেখেছি। যত তাঁরা সুযোগ পাবেন, এই জমিদাররা, জমি চোরেরা এদের মধ্যে কেউ কোথাও ভেড়ির মালিক, কেউ কোথাও আনারস বাগানের মালিক, কেউ চা বাগানের মালিক। এই সমস্ত জমির মালিকরা, তাঁরা বিশেষ করে কংগ্রেস আমলে তাঁরা জমি চুরি করেছে। কাজেই আজকে তৃতীয় ভূমি সংস্কার জমি আইন করে সরকারি দখল নেওয়াতে যদি গতিসম্পন্ন না করতে পারি, এমন কোনও প্রক্রিয়া না বার করতে পারি তাহলে কিন্তু সমস্যার সমাধান হবে না। এতে প্রোভোকের ক্ষতি হবে, আমাদের দেশের ক্ষতি হবে। কিন্তু যদি উপযুক্ত সময়ে এই সমস্ত কাজগুলি করে নেওয়া যায় তাহলে বিপুল পরিমাণ জমি সরকারের হাতে ন্যস্ত হতে পারে, এতে করে পশ্চিমবাংলার আর্থিক উন্নতি হতে পারে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব একটা অপারেশন করবার জন্য যাতে ভূমিসংস্কার দ্রুত কার্যকর হয়। আর একটা কথা বলতে চাই, কেবলমাত্র ভেস্ট করি না এবং ভেস্ট জমি বিলি করলাম এই করে সমস্যার সমাধান হবে না। এটাই একমাত্র সমস্যার সমাধান নয়। আজকে যেটা দরকার সেটা হচ্ছে, ভূমিসংস্কার করা। কৃষকরা, বর্গাদাররা যাতে চাষ করতে পারে এবং জমিকে চাষের সমর্থ্য করতে পারে এগুলি আগে দরকার। আজকে দরকার হচ্ছে ল্যান্ড কর্পোরেশন করবার। আজ এমন ব্যবস্থা করতে হবে যাতে মালিকের কাছ থেকে চাষীরা জমি কিনতে পারে এবং কেনার জন্য যদি কোনও ল্যান্ড কর্পোরেশন করা যায় কি না সেগুলি আপনি নিশ্চয়ই চিন্তা করবেন। আজকে প্রয়োজন হচ্ছে কনসোলিডেশন হোল্ডিং, সেই কনসোলিডেশন হোল্ডিং আজকে করা যায় কি না সেটা দেখতে হবে। প্রকৃত ভূমিসংস্কার কার্যকর করতে হলে হোল্ডিং এর যে কনসোলিডেশন সেই হোল্ডিং কনসোলিডেসন এর দরকার আছে। আজকে কৃষকদের কথা ভাবতে হবে, আজকে ল্যান্ড ট্রাইব্যুনাল, ল্যান্ড কর্পোরেশন, কনসোলিডেশন হোল্ডিং করে বর্গাদারদের পাশ বই এর ব্যবস্থা করা যায় কি না সেগুলি আপনি নিশ্চয় চিন্তা করবেন। আমি আপনার কাছে আর কয়েকটি কথা বলতে চাই, যেমন পঞ্চায়েত সমিতি এলাকাগুলিতে ভূমি বন্টন সমিতি আছে।

[7-10—7-20 P.M.]

লিস্ট দেওয়া হয়েছে, আমি সংক্ষেপে বলছি যে, পৌর এলাকাতে অসংখ্য জমি পৌরসভাগুলি খেয়ালখুশি মতো বন্টন করে থাকে গরীব মানুষকে জমি না দিয়ে। যারা বেশি সেলামি দিতে পারে তাদের জমি দেওয়া হয়। পৌরসভাগুলিকে আমরা বিকেন্দ্রীকৃত করেছি, কিন্তু পৌরসভাগুলি তাদের এলাকার জমি বড় লোকদের মধ্যে বন্টন করে দিচ্ছে। এই পৌরসভাগুলির ক্ষেত্রে এই রকম একটা ভূমি বন্টন সমিতি করা যায় কি না। এটা আপনি একটু ভেবে দেখবেন। গৃহহীনদের গৃহ দেবার জন্য শহরে এবং গ্রামাঞ্চলে এই টাস্ক ফোর্স যাতে আমরা তৈরি করতে পারি সে ব্যবস্থা আপনি করবেন। গ্রামীণ এলাকায় গৃহহীনদের গৃহের ব্যবস্থা করার জন্য কোনও কার্যকর ভূমিকা আজ পর্যন্ত ভূমি সংস্কার বিভাগ গ্রহণ করতে পারেননি। আরেকটি কথা, জমি কেনার পর, জমি হস্তান্তরিত হয়ে যাবার সময় আমরা দেখতে পাচ্ছি মিউটেশন পাওয়া যাচ্ছে না। আজকাল মুশকিল হচ্ছে, বাড়ি তৈরি করতে গেলে প্রাতিষ্ঠানিক ঋণের প্রয়োজন হয় এবং সেই প্রাতিষ্ঠানিক ঋণ নিতে গেলে প্রথমেই মিউটেশনের দরকার হয়। একটা মিউটেশন করতে আজকে তিন থেকে পাঁচ বছর সময় লেগে যায়। আমি আমার ব্যক্তিগত একটা উদাহরণ দিচ্ছি—১৯৮২ সালে আমি একটা জমি কিনেছিলাম, আজ পর্যন্ত তাঁর মিউটেশন হয়নি। সেই মিউটেশনের নাম এখনও পর্যন্ত খারিজ করা হয়নি। আপনি এই ব্যাপারে একটা সুব্যবস্থা করবেন, যাতে তাড়াতাড়ি মিউটেশন পাওয়া যায়। আরেকটা কথা হচ্ছে, উত্তরবঙ্গে যে আনারস বাগান ও চা বাগান আছে, তারা সরকারের কাছ থেকে জমির এক ধরনের পত্তন নেই এবং পরে সেই জমির পরিমাণ তারা বাড়িয়ে নেয়। এখানে ইঁট ভাটাগুলির ক্ষেত্রে একটা রয়ালটির ব্যবস্থা আছে। কিন্তু পরবর্তিকালে এরা সেই রয়ালটি চুরি করে অনেক বেশি ইঁট তৈরি করে নেয়। উত্তরবঙ্গে যে চা বাগানগুলি আছে, তাঁরাও সরকারের জমি চুরি করছে, সঠিক রাজস্ব দিচ্ছে না। আমি আশা করব, আপনার দপ্তর থেকে এই ব্যাপারে যাতে ইনস্পেকশন করা হয় এবং অসৎ কোনও বন্দোবস্ত থাকলে তা যাতে সম্পূর্ণভাবে দমন করা হয় এবং রাজস্ব বৃদ্ধিতে যাতে সহায়তা হয়, সেরকম ব্যবস্থা আপনি গ্রহণ করবেন। মন্ত্রী মহাশয়ের এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের আনীত সমস্ত কাট মোশনের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরের যে বাজেট এখানে উপস্থাপিত হয়েছে, আমি সেই বাজেটকে সমর্থন করছি এবং সমস্ত কাট মোশনের বিরোধীতা করছি। বামফ্রন্টের যে সমস্ত উল্লেখযোগ্য সাফল্য আছে তার মধ্যে এই ভূমি সংস্কার অন্যতম। আমি বিরোধী পক্ষের মাননীয় অপূর্বলাল বাবুর বক্তব্য শুনছিলাম। তিনি বর্গাদারদের সম্পর্কে এখানে খুব বললেন, কিন্তু আমার এলাকায় দেখতে পাচ্ছি, তারা এই বর্গাদারদের বিরোধীতা করছেন। তারা তফসিলি জাতি এবং উপজাতিদের জমি দেওয়া সম্পর্কে বলেছেন। কিন্তু তাদের আমলে তারা কতখানি জমি দিয়েছেন? এক ছটাকও জমি তারা দেননি। অথচ এইখানে তারা এই প্রশ্নটা তুলছেন। এই বামফ্রন্ট সরকারই তফসিলি জাতি এবং উপজাতিদের জমি বিলি বন্টন করেছে এবং যতখানি সম্ভব হয়েছে, এটা শুধু বামফ্রন্টের আমলেই হয়েছে। স্বাধীনতার আগে যে সমস্ত আন্দোলনগুলি হয়েছে, যেমন—কৃষক আন্দোলন,

সেই আন্দোলনের ফলশ্রুতি হিসাবেই এই উন্নতিগুলি হয়েছে। ১৯৪১ সালে যে ফাউল কমিশন গঠিত হয়েছিল, সেই কমিশন তাঁদের রিপোর্টে বললেন—যে স্থায়ী ভাবে বা অস্থায়ী ভাবে চাষীদের হাতে সমস্ত জমি তুলে দিতে হবে। এর পর ভারত স্বাধীন হয়েছে এবং কৃষকদের আন্দোলনগুলি আরও তীব্র থেকে তীব্রতর হয়েছে। এই আন্দোলনের ফলে আমরা লক্ষ্য করেছি, ১৯৪৩ সালে জমিদারি গ্রহণ আইন এবং ১৯৫৫ সালে ভূমিসংস্কার আইন চালু করতে তদানিন্তন সরকার বাধ্য হয়েছিল। মাঝে ২-৩ বছর গ্যাপ ইচ্ছাকৃতভাবে রেখে দেওয়া হয়েছিল, জমিদার জোতদাররা যাতে জমিগুলি আরো বেশি চুরি করে রাখতে পারে তারজন্য এই ব্যবস্থা রাখা হয়েছিল। আরো লক্ষ্য করলাম সেই সময়ে যারা জমিদারদের নায়েব গোমস্তা ছিলেন, এই সমস্ত নায়েবদের সরকারি ভাবে নিয়োগ করা হলো, স্বাভাবিক ভাবে সাধারণ কৃষকদের হয়রানি করা হয়েছিল এবং জমিদার-জোতদাররা যাতে বেআইনিভাবে জমি রাখতে পারে তার সুযোগ করে দেওয়া হয়েছিল। আমরা লক্ষ্য করেছিলাম জমির উর্ধ সীমা পরিবার ভিত্তিক ২৫ একর করে করা হয়েছিল, তার ফলে জমিদার-জোতদাররা এই আইনের সুযোগ নিল। আমরা কৃষক আন্দোলনের নেতা কর্মীরা আশা করেছিলাম অন্ততপক্ষে ১৮ লক্ষ একরের বেশি জমি সরকারে ন্যস্ত হবে, কিন্তু লক্ষ্য করলাম ১৯৮৯ সাল পর্যন্ত মাত্র ১২ লক্ষ ৬০ হাজার একরের কিছু বেশি জমি সরকারে ন্যস্ত হল। এই আইনটাকে যাতে সংশোধন করা যায় তারজন্য কৃষক আন্দোলন ধূমায়িত হচ্ছিল, ১৯৭১ সালে এই আইন সংশোধন করা হল, পরিবার ভিত্তিক সেচ এলাকায় ১১।। একর এবং অসেচ এলাকায় ১৭।। একর জমির উর্ধ সীমা নির্ধারিত করা হল। কিন্তু আইনটাকে কিভাবে কার্যকর করা হবে এর কোনও প্রচেষ্টা সেই সরকার গ্রহণ করেননি। স্বাভাবিকভাবে স্বনামে, বেনামে, যে সন্তান জন্ম গ্রহণ করেনি তার নামে জমিদার-জোতদাররা জমি রেখে দিয়েছেন। এইসব ফাঁক বন্ধ করার জন্য ১৯৮১ সালে দ্বিতীয় ভূমি সংস্কার আইন এবং ১৯৮৬ সালে তৃতীয় ভূমিসংস্কার আইন করার জন্য বিল পাশ করেছিলেন, কিন্তু রাষ্ট্রপতি এতে সম্মতি দিতে টালবাহনা করায় আরো কিছু সুযোগ জমিদার-জোতদাররা পেয়ে যায়। স্বাভাবিকভাবে জমি অধিগ্রহণ করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের পক্ষে বাধা দেখা দিয়েছে। আমরা লক্ষ্য করলাম পরিবারগুলি বিভক্ত হয়েছে, ১৯৫১ সালে ১৬ লক্ষ পরিবার ছিল, ১৯৭১ সালে সেই পরিবার ভেঙে ৪২ লক্ষ হল, বর্তমানে ৫৮ লক্ষ ছাড়িয়ে গেছে। সকল শ্রেণীর জমির ক্ষেত্রে বামফ্রন্ট সরকার গুরুত্বপূর্ণ সংশোধন এনেছেন, সমস্ত জমিকে ভূমির সংজ্ঞায় নিয়ে এসেছেন, কৃষি, অকৃষি জমি পৃথক থাকছে না। এর আগে বাগানের নামে, বিলের নামে, ভেড়ির নামে একরের পর একর জমি এই সমস্ত জোতদাররা লুকিয়ে রেখে ভোগ করত, এক্ষেত্রে বামফ্রন্ট সরকার জমির সংজ্ঞা পরিবর্তন করেছেন। এটা নিশ্চয়ই আগামী দিনে ভূমি সংস্কারের ক্ষেত্রে উল্লেখযোগ্য পরিবর্তন করবে। এই বামফ্রন্ট সরকারের আমলে ১২ লক্ষ ৬০ হাজার একরের মধ্যে বিলি হয়েছে ৮ লক্ষ ৭৯ হাজারের বেশি, ১ লক্ষ ৮১ হাজারের মতো মামলা চলছে, আর বিলির অযোগ্য ১ লক্ষ ৫২ হাজার আছে। যে সমস্ত মামলা চলছে এই মামলার যাতে দ্রুত নিষ্পত্তি করা যায় তারজন্য বামফ্রন্ট সরকার কার্যকর ভূমিকা গ্রহণ করেছেন। তফসিলি জাতি উপজাতিরা যথেষ্ট জমি পেয়েছে। ১৮ লক্ষ ৫১ হাজারের বেশি ভূমিহীন কৃষককে জমির বন্দোবস্ত করা হয়েছে, তার মধ্যে তফসিলি জাতি ৬ লক্ষ ৮৪ হাজার, তফসিলি উপজাতি ৩ লক্ষ ৫০ হাজার একরের বেশি জমি পেয়েছে।

[7-20–7-30 P.M.]

এইভাবে পর্যালোচনা করলে দেখা যাবে, সারা ভারতে ৪৫ লক্ষ একর জমি বিলি বন্দোবস্ত হয়েছে, আর পশ্চিমবাংলায় তার প্রায় ২০ শতাংশ জমি এই বামফ্রন্ট সরকারের আমলে বিলি হয়েছে এবং আর একটি লক্ষ্য করার বিষয় হল এই, সারা ভারতে যে কৃষি জমি আছে তার মাত্র ৩.৬ ভাগ কৃষি জমি এই পশ্চিমবাংলায় আছে। সর্বশেষ তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে সারা ভারতে মাত্র ২৯ শতাংশ কৃষি জমি আছে প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের হাতে। আর পশ্চিমবাংলায় জমি অধিগ্রহণ করে বিলি বন্টন করার ফলে ৬০ ভাগ জমি প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের হাতে এসে বর্তেছে। এর সঙ্গে ১৪ লক্ষেরও বেশি বর্গা রেকর্ডভুক্ত হয়েছে। তার মধ্যে তফসিলি জাতি আছে ৪ লক্ষ ২০ হাজার, উপজাতি আছে ১ লক্ষ ৬৮ হাজারের বেশি। আর যে খাস জমি বিলি বন্টন করা হয়েছে সেটা এর সঙ্গে যোগ করলে দেখা যাচ্ছে, প্রায় ৭০ ভাগ জমি (কৃষি) প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের হাতে এসেছে। এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় সাফল্য। শুধুমাত্র ভূমিসংস্কার করে গরীব ক্ষেত মজুর, বর্গাদারদের কল্যান করা যাবে না। এই ভূমি সংস্কারের সাফল্যকে ধরে রাখতে গেলে আমি মনে করি তাদের প্রতিষ্ঠানিক সাহায্য দেওয়া দরকার, যাতে করে তারা বিভিন্ন রকমের ঋণ, সেচ ইত্যাদির সুযোগ সুবিধা পায় এবং এইগুলি পেয়ে তারা যাতে আরো ভাল ভাবে চাষবাস করতে পারে সেই উদ্যোগ নিতে হবে। তা না হলে বিভিন্ন জায়গায়, বিভিন্ন সময়ে দেখা যাচ্ছে নানা রকম চক্রান্ত করে বর্গাদারদের উচ্ছেদ করবার চেষ্টা চলেছে, সেটা আরো বেড়ে যাবে। এই ক্ষেত্রে কংগ্রেস খুব একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে, যাতে করে বর্গাদাররা উচ্ছেদ হয়ে যায়। খাস জমি থেকে তাদের দখলচ্যুত করার জন্য একটা সুপরিকল্পিত প্রচেষ্টা তারা নিয়েছে। তাই ভূমি সংস্কারের সুফলকে ধরে রাখতে গেলে প্রতিষ্ঠানিক সাহায্য খুবই প্রয়োজন হয়ে পড়েছে। আশা করি মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী এই বিষয়ে একটু সঠিক দৃষ্টি দেবেন। এই বলে বাজেট বরাদ্দকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধীতা করে এবং মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে আমি কয়েকটি কথা এখানে বলছি। আপনি জানেন যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে থেকেই পশ্চিমবঙ্গের কৃষক সমাজ একটা গণজাগরণের মধ্য দিয়ে, জনজাগরণের মধ্য দিয়ে সংগঠিত আকার নিয়ে পশ্চিমবঙ্গের বুকে তাদের শক্ত ভিত তৈরি করেছে এবং বামফ্রন্ট সরকার আসার পরে এইভূমি সংস্কারের মধ্য দিয়ে গ্রামের অর্থনীতি আরো সুস্থ হয়েছে। এই ভূমি সংস্কারের মাধ্যমে গ্রামে গঞ্জের মানুষের অর্থনৈতিক অবস্থার আরো উন্নতি হয়েছে এবং এই ভূমি বন্টনের মাধ্যমে গ্রামের গরিব মানুষের হাতে আরো অর্থ এসেছে। ধারাবাহিক ভাবে এই রকম অর্থকরী প্রচেষ্টা চালানোর ফলে এই রকম একটা অবস্থা আমরা পশ্চিমবাংলার বুকে তৈরি করতে পেরেছি, যদিও প্রশাসনিক এবং আইনগত সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে আমাদের কাজ করতে হয়েছে। তা সত্ত্বেও এটা আনন্দ এবং গর্বের এই কারণে যে, গোটা ভারতবর্ষে যেখানে ৭৩.২৩ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে সেখানে শুধু পশ্চিমবঙ্গে ১২.৫৭ লক্ষ একর জমি আমরা রাজ্য সরকারের হাতে ন্যস্ত করতে পেরেছি। আজকে আমাদের

বিরোধী দলের বন্ধুরা আলোচনা করছেন, সমালোচনা করছেন। আমি মনে করি যে, তাদের সমালোচনা করা বা জমি বন্টনের ব্যাপারে কিছু বলার কোনও নৈতিক অধিকার নেই। কারণ ১৯৬৭ সাল বা তার আগে ১৯৬৯ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত আমরা দেখেছি যে, যখনই জমি দখল করতে যাওয়া হয়েছে, ব্লক এবং জে. এল. আর. ও-তে যখনই গ্রামের সাধারণ মানুষ জমি দখল করতে গেছে তখন বিরোধী দলের বন্ধুরা তাদের দলবল নিয়ে থানায় গিয়ে বড়বাবু, মেজোবাবুকে ডেকে এনে সাদাপানী, লালপানী খাওয়াচ্ছেন এবং জমির আলের কাছে তাদের নিয়ে দাঁড় করিয়েছেন স্বাভাবিক ভাবে গ্রামের সাধারণ মানুষ যখন জমির আলের কাছে থানার বড়বাবু, মেজবাবুকে দাঁড়িয়ে থাকতে দেখেছে তখন তাদের মধ্যে ভয়-ভীতির সৃষ্টি হয়েছে। যারা জমি দখল করতে গেছে তাদের ডেকে থানার বড়বাবু, মেজবাবু বলেছেন যে, এই জমি দখল করা যাবে না, এই জমিতে ইনজাংশন আছে। গ্রামের সাধারন মানুষ ইনজাংশন কি তা তারা বোঝে না, তারা জমি দখল করতে পারেনি। আমরা দেখেছি যে, গোটা পশ্চিমবঙ্গের কৃষিজীবি মানুষ তারা সংগঠিত ভাবে, ঐক্যবদ্ধ ভাবে, যুক্ত ভাবে আন্দোলন করেছে, সংগ্রাম করেছে। গোটা পশ্চিমবঙ্গব্যাপী যখন তারা আওয়াজ তুলেছে তখন কংগ্রেসি বন্ধুরা হাই কোর্টের স্মরণাপন্ন হয়েছে। হাইকোর্টের চার দেওয়ালের মধ্যে ফাউন্টেন পেনের কালি দিয়ে জানান হয়েছে যে, জমিতে ইনজাংশন জারি করা হয়েছে। পশ্চিমবঙ্গের কৃষক সমাজ ঐক্যবদ্ধ ভাবে এই আওয়াজ তুলেছে যে, আপনারা যে জমিতে ফাউন্টেন পেনের কালি দিয়ে ইনজাংশন জারি করবেন, আমরা পশ্চিমবঙ্গের হাজার হাজার কৃষক সংগঠিত ভাবে লাঙ্গলের ফলা দিয়ে সেই ইনজাংশন ভ্যাকেট করতে পেরেছি এবং সেই জমি দখল করা সম্ভব হয়েছে। এটা কারো দয়ার উপরে হয়নি। সেই জমিগুলি আমরা বন্টন করতে পেরেছি। গোটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এটা গর্বের বিষয়। পশ্চিমবঙ্গে জমিদারি অধিগ্রহণ আইন হয়েছে ১৯৫৩ সালে এবং ভূমি সংস্কার আইন হয়েছে ১৯৭১ সালে। এই সমস্ত আইন হবার পরে আমরা আশা করেছিলাম যে, এটা ঠিকমতো কার্যকর হবে। এই আইনের দ্বারা যে সমস্ত উদ্বৃত জমি সরকারে ন্যস্ত হওয়ার কথা ছিল কিন্তু তা হয়নি। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত ধারাবাহিক ভাবে একটা কর্মসূচির মাধ্যমে পশ্চিমবঙ্গের কৃষক সমাজ তারা সজাগ হয়ে, সতর্ক হয়ে জমি দখল করেছে। তারপরে এই সরকার ক্ষমতায় আসার পরে এখন পর্যন্ত ২ লক্ষ অতিরিক্ত জমি সরকারে ন্যস্ত করতে পেরেছে। এই সরকারের আরো সাফল্য হোত যদি পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার তৃতীয় সংশোধনী ১৯৮৬ সালে রাষ্ট্রপতির অনুমোদন পেতে বিলম্ব না ঘটত। এটা যদি বিলম্ব না ঘটত তাহলে আরো বেশি জমি আমরা বন্টন করতে পারতাম। আমরা দেখেছি যে, সারা ভারতে যে পরিমাণ কৃষিযোগ্য জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং তা বিলি করা হয়েছে, তার ১/৫ শতাংশ জমি পশ্চিমবঙ্গে বিলি করা হয়েছে। এটা কম সাফল্যের কথা নয়, কম গর্বের কথা নয়। সারা ভারতে যেখানে এর সংখ্যা ৪৪.৫৯ লক্ষ একর সেখানে পশ্চিমবঙ্গে ৮.৬০ লক্ষ একর আমরা করতে পেরেছি। এর দ্বারা উপকৃত লোকের সংখ্যা হচ্ছে ১৮.০১ লক্ষ ব্যক্তি। এর মধ্যে তফসিলি জাতি এবং উপজাতির সংখ্যা হচ্ছে ১০.০৫ লক্ষ। এটা কম সাফল্যের কথা নয়। আজকে ওরা এখানে এসব কথা বলছেন। আমরা দেখেছি বর্গাদারদের অবস্থা কি ছিল? আইনে ছিল বর্গাদারদের জমি থেকে উচ্ছেদ করা যাবে না। সেই আইন সঠিক ভাবে কার্যকর করা হয়নি। আমরা কয়েক বছরে ১৩.৯৪ লক্ষ বর্গাদারকে প্রতিষ্ঠিত করতে পেরেছি। তার মধ্যে তফসিলি

জাতি হচ্ছে ৫.৮৪ লক্ষ। সেই সমস্ত বর্গাদার আজকে পাট্টা নিয়ে ব্যাঙ্কের মাধ্যমে বিভিন্ন সুযোগ সুবিধা পেয়ে আসছে।

[7-30–7-40 P.M.]

এটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার একটা গর্ব বলা যায়। শুধু তাই নয়, এখানে তফসিলি জাতি, আদিবাসীদের ক্ষেত্রে ১.৪৮ লক্ষ ব্যক্তিকে আমরা এই ব্যাপারে উপকৃত করতে পেরেছি। মানস বাবু খুব জোরে চিৎকার করছিলেন, এটা স্বাভাবিক, তিনি জানেন তাদের মাথা, রাজীব গান্ধী সরকার আজকে সেই, তাদের দলীয় যে সমস্ত রাজ্য সরকার ছিল, তাও আস্তে আস্তে সেগুলো বসে গেছে। এখন সমুদ্রে জেলি ফিশের মতো অবস্থা। তাই স্বাভাবিক ভাবে মানসিক চিন্তা ভাবনায় তিনি মাঝে মাঝে ক্ষুব্ধ হয়ে পড়ছেন। এবং উগ্রতার সঙ্গে সঙ্গে তার গায়ের জ্বালা মেটাচ্ছেন এরা মন্ত্রী মহাশয়কে দোষারোপ করছেন। গোটা পশ্চিমবাংলার বুকে যখন কৃষক সমাজ একটা শক্তিশালী সংগঠন তৈরি করবার চেষ্টা করছে, বিশেষ করে ভূমি আন্দোলনের মধ্যে দিয়ে, সেখানে স্বাভাবিক এই রকম একটা অবস্থা হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কয়েকটা বিষয়ে, যেগুলো আমাদের একটু ভাববার দরকার আছে। এই সমস্ত ভূমি বন্টনের মধ্যে দিয়ে আমরা লক্ষ্য করছি গ্রামে গঞ্জে ধনতান্ত্রিক কিছু জোতদার সৃষ্টি হচ্ছে। কোনও সুনির্দিষ্ট নীতি না থাকার ফলে এক একজন ৬০-৭০-১০০ বিঘা জমি পর্যন্ত তারা বোরো চাষ করছে। এর ফলে কিছু নতুন ধনতান্ত্রিক জোতদারের সৃষ্টি হয়েছে। এই বিষয়ে একটা নির্দিষ্ট নীতি নির্ধারণ হওয়া দরকার, যাতে এই বোরো চাষের ব্যাপারে প্রান্তিক চাষী, খেটে খাওয়া মানুষরা বোরো চাষ করতে পারে। একটা বিষয় বলি, বেশ কিছু হাইকোর্টের ইনজাংশন হয়ে রয়েছে যে সমস্ত জমির উপর সেইগুলো হাইকোর্ট থেকে ইনজাংশন ভ্যাকেট করে বিলি বন্টন করা যাচ্ছে না, কিছু সরকারি অফিসারের জন্য। যার ফলে ১০-১৫ বছর ধরে সেই সমস্ত জমিতে তারা চাষ করছে। এই বিষয়ে ভাবনা চিন্তা করা উচিত। পরিশেষে একটা কথা বলব, যাদের আমরা জমিতে প্রতিষ্ঠা করেছি তাদের চাষবাস করার ব্যাপারে সরকারি সাহায্য যাতে দিতে পারি, সেই বিষয়ে আমাদের লক্ষ্য রাখা উচিত। এই কয়েকটি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ, তাকে অনুমোদন করে এবং সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সদস্যদের বক্তব্য গভীর মনোযোগ দিয়ে শুনেছি, নানা বিষয়ে এখানে আলোচনা হয়েছে। এমন অনেক বিষয় আলোচনা হয়েছে যা আদৌ ভূমি রাজস্বের ব্যাপার নয়। কোনটা মাইনর ইরিগেশন, কোনটা হোম ডিপার্টমেন্টের বিষয়, যাই হোক ফিলিংস মাঝখানে এসে গেছে, সেই জন্য বলেছেন। বহু বিষয়ের অবতারণা করতে গিয়ে আমার বন্ধুবর অপূর্ব বাবু অনেক খেটেছেন, তার ফল কি হয়েছে, এত ডিটেলে যেতে গিয়ে, ইংরাজিতে একটা কথা আছে, হি মিসড্ দি উড্ ফর দি ট্রিজ, মূল লক্ষ্যটা হারিয়ে গেছে। আমি সেই ভুলটা করতে চাইছি না। যে সব বিষয়গুলো এসেছে, তার ভেতর থেকে ইম্পর্টেন্ট কতকগুলো বিষয় বলতে চাই। অনেকে অনেক কথা বলেছেন, কেউ লক্ষ্যের কথা বলেছেন, বিপ্লব, রুশ, এই সব অনেক কথা এখানে বলা হয়েছে। আমার দুঃখ হচ্ছে, এই সব বিষয়ে ১২ বছর ধরে অনেক বলেছি, সেইগুলো

পুনরাবৃত্তিও করেছি এবং আমি বলেছিলাম সবই জানি, কিন্তু আবার এও জানি ভারতবর্ষের সংবিধান কি, সেই সংবিধানের চৌহদ্দির ভেতর কাজ করতে হয়। কাজেই বিপ্লব যখন করতে হয়, যেখানে করবার সেখানে করব। সেই জন্য বলছি, সমস্ত জিনিসটা বুঝে আমরা চাইছি যে, শক্তি সেই বিপ্লব আনতে পারে, তাদেরকে এই পরিস্থিতির ভেতর যতখানি সম্ভব তাদেরকে উৎসাহিত করে সংগঠিত করা দরকার। তাদের ভেতর একটা ভরসা এলে যাতে বৃহত্তর পরিবর্তনের পরিস্থিতিতে এগিয়ে যেতে পারে। সেই জন্য বলছি এই ইল্যুশন আমার কোনও দিনই নেই। আমি একথা বহুবার বলেছি এবং আমার দুঃখ হচ্ছে যে, এখানে আবার তা রিপিট করতে হল। মাননীয় সদস্য অপূর্ববাবু বলেছেন যে, বর্গাদারদের টেনেন্সি রাইট এখানে দেওয়া হয়নি এবং তিনি প্রশ্ন করলেন যে কেন দেওয়া হল না? উনি জানেন যে, ১৯৪০ সালে 'ফ্লাউড কমিশনের' রিপোর্টে তখনও একথা বলা হয়েছিল। সুতরাং আমার এই কান্ডজ্ঞান আছে। কেবল মাত্র বর্গাদারদের নাম রেকর্ড করতে গিয়ে যে ধরনের বিরোধীতা, যে ধরনের কাণ্ড হয়েছে, তার সাথে সাথে যদি আবার অতখানি এগিয়ে যাবার চেষ্টা করতাম, তাহলে কিছুই হোত না। যেমন অনেক সময় দেখা যায় গান গাইতে জানে না, প্রথমেই উঁচু গলায় গান গাইবার চেষ্টা করল, ফলে গান তো গাওয়া হলই না, মাঝখান থেকে গলাটাই নষ্ট হলো। সেই জিনিস হোত। মাননীয় সদস্য অন্যান্য কয়েকটি রাজ্যের কথাও এখানে উল্লেখ করেছেন। আজকে আমাদের এখানে যতটুকু ব্যবস্থা হয়েছে ততটুকু ব্যবস্থাও যদি বিহার, ইউ. পি.'তে হোত তাহলে বিহার, ইউ. পি.'র আজকের ইতিহাস অন্য রকম হোত এবং একথা কয়েকজন মাননীয় সদস্য উল্লেখ করেছেন। ঐ সমস্ত রাজ্যে কোনও লিগ্যাল একজিস্টেন্সই নেই। সেখানে যা বাস্তব অবস্থা তাতে তারা এটুকু পেলেই অনেক কিছু পেত। কখন থেকে এই অবস্থার শুরু, কুমারাপ্পা কমিশন থেকে। তখন থেকে বুক ধুকধুক করছে। তখন থেকেই চেষ্টা চলছে কি করে কি করা যায়। তখন থেকে জমি দেওয়া তো দূরের কথা জমি নানা রকম ভাবে কেটে নেওয়া শুরু হলো, নানা রকম কায়দা শুরু হলো। সুতরাং অনেক আগে থেকেই এ জিনিস শুরু হয়েছে। সে সময়ে সংখ্যাটা জানা যায়নি, কোনও ফার্ম ফিগার নেই। একটা মাত্র ফিগার ছিল, যখন ফ্লাউড কমিশন হয়েছিল তখন বিভিন্ন জায়গায় হিসাব হয়েছিল। তারপর আবার ১৯৫১ সালে অশোক মিত্র আই. সি. এস. ; তিনি সেন্সাস করেছিলেন। তখন বলা হয় কাল্টিভেটিং ওনার ১৬ লক্ষ'র কিছু কম, ১৫ লক্ষ সামথিং এবং সেখানে সাড়ে ৬ লক্ষ বর্গাদার, সাড়ে ৭ লক্ষ এগ্রিকালচারাল লেবার ইত্যাদি। এই সমস্ত নথিপত্র আছে। বিভিন্ন কমিটি বিভিন্ন রকম মতামত প্রকাশ করেছে, কেউ ৩৩ বলেছে, কেউ ৩৫ বলেছে। কিন্তু ফ্যাক্ট হচ্ছে, ঐ আমল থেকে আস্তে আস্তে কোথায় এসে দাঁড়িয়েছে। তাই আমরা দেখলাম যে, আগে আমাদের উচ্ছেদ বন্ধ করতে হবে এবং প্রথমেই সেটাকে এফেক্টিভলি করতে হবে, রেকর্ড অব রাইটস দিতে হবে। অর্থাৎ লিগ্যাল একজিস্টেন্স হিসাবে নাম লেখাতে হবে। আগে প্রাণ রক্ষা তার পরে অন্য ব্যবস্থা। আমি জানি কেরালায় বা অন্য জায়গায় কি হয়েছে। অপূর্ববাবু টেনেন্সি উইল-এর কথা বললেন। উনি তো ল'ইয়ার, উনি নিশ্চয়ই সব জানেন। শেয়ার ক্রপিং ইত্যাদির ব্যাপারে জানেন। ১৯৩৮ সালে ফজলুল হক সাহেবের সময় একটা ইন্টারমিডিয়ারি ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু তাতে ফল কি হয়েছিল? এখানে এটা বুঝতে হবে। বর্গাদারদের ভেতরও অনেক রকম রয়েছে। আমি শুধু ১২ বছর মন্ত্রী আছি, তা নয়, ৬০ বছর ধরে কৃষকসভা তথা কৃষক

আন্দোলন করছি। প্রথম দিকে ২ বিঘা, ৪ বিঘা করে দিয়ে দেওয়া হোত। কিন্তু যখন থেকে আন্দোলন শুরু হলো, চোখ খুলে গেল, তখন থেকে দেখল যে, আর সামলানো গেল না, তখন থেকে দালাল খোঁজা শুরু হলো। দালাল এবং নিজেদের বংশধরদের মাধ্যমে জমি রেখে দেবার প্রচেষ্টা শুরু হলো। আমরা জানি দক্ষিণ ২৪ পরগনায় এরকম বহু জিনিস হয়েছে। অপূর্ববাবু ২০-৩০ বিঘার কথা বলছেন, আবার ৬ হেক্টরের কথাও বললেন। ৬ হেক্টর অর্থে ১৫ একর, অর্থাৎ ৪৫ বিঘা। তাহলে কি আর বর্গাদার থাকল? আমার এক বন্ধুবর, আমি তাঁর নাম করতে চাই না, তিনি ঐভাবে সমস্ত জমির মালিকানা ফিরে পেতে চেয়েছিলেন। কেরালার সমস্ত কিছু আমি জানি, ইথো কমিউনিটিকে ২১-২২ একর করে জমির টেনেন্সি উইল দিয়ে দেবার পর কি তারা আর বর্গাদার থেকেছে? তারা অন্য কিছু হয়ে গেছে।

[7-40–7-50 P.M.]

সেজন্য এগুলি বুঝতে হবে। সেজন্য কয়েকজনের কথা বলতে গিয়ে আমি শুধু বলেছি যে, বর্গাদারের লোক। আপনাকে দেখতে হবে এটা শুধু লিগ্যাল ব্যাপার নয়, এটা হচ্ছে গিয়ে সোস্যাল জাসটিসের ব্যাপার। লিগ্যাল হচ্ছে গিয়ে দি প্রিন্সিপাল অ্যাস্টেস ইন দি রুরাল সাইড। সেই অ্যাসেট্স যথা সম্ভব রাখা যাবে। ওটাতে যে কোনও টেনেন্সি রাইট আছে, আসল হচ্ছে যেটা প্রপার রাইট হবে, টেনর অব দি সয়েল হতে হবে, তার মানে কি বোঝেন? তার মানে হচ্ছে, যে চাষ করবে সেই জমির মালিক হতে পারবে, আপনি লোক দিয়ে করাতে পারবেন না। এই যে শিলিং সমস্ত কিছু হচ্ছে, আপনি বললেন ফিলিপাইন, জাপান, কোরিয়ার কথা, সব আমি জানি, ওর আর একটা আইডিয়া একটা কনসেপ্ট আছে, সারা পৃথিবীর ইতিহাস আমি পড়ে দেখেছি, কোনও জায়গায় সেলিং কনসেপ্ট দেখাতে পারবেন না। আমি আপনাকে বললাম ম্যাক আর্থার যখন জাপান, ফিলিপাইনে, যখন বহু কোটি টাকা চায়নায় ঢেলেছিলেন তারপর যখন বুঝেছিলেন যে, জনগণের বিপ্লবের মধ্যে দিয়ে সব চলে যাচ্ছে সমস্ত টাকা চলে যাচ্ছে, তখন তাঁরা বললেন যে, না, টাকা ভবিষ্যতে যদি কোনও জায়গায় নিয়োগ করতে হয় তবে সেটা নিয়োগ করার আগে ভূমি সংস্কারের মাধ্যমে পরিবর্তন করা নয়, বিলো দি বয়েলিং পয়েন্ট রাখার জন্য এই শিলিংয়ের কনসেপ্ট দরকার। শিলিং দিয়ে করা, যেমন এম. আর টি. পি. অ্যাক্ট একটা মোড অব প্রোডাকশন সিস্টেম, একটা ফিউডাল সিস্টেম অব প্রোডাকশন তার অ্যাবলিশন করতে গেলে একটা জিনিসে বিপ্লব হয়। সেই অ্যাবলিশন শিলিং দ্বারা একটা সিস্টেমকে রেস্ট্রিক্ট করতে পারে এবং সেই নতুন রেস্ট্রিকশনের মধ্যে দিয়ে এটাকে ঘুরিয়ে রাখা হয়। অর্থাৎ তা দেওয়া হলেও ফাঁক রেখে দেওয়া হলো। আইনের সময় আমি তো ছিলাম, আমি ও বঙ্কিম দা। আমাদের নোট অব ডিসেন্ট পড়ে দেখেবেন এবং এইজন্যই এইগুলি পড়ে দেখতে হবে। সেজন্য ওটা অতটা নয়, বর্গাদারের ব্যাপার নয়। ফার্স্টে সেই জায়গায় যেতে হবে, সেটা হচ্ছে গিয়ে যারা অ্যাকচুয়ালি টিলার সে পযন্ত আমাকে ওখানে রাখতে হবে একজন লোকের যে নোট অব ডিসেন্ট—ব্যবসায় লক্ষ লক্ষ টাকা আদায় হয়, আপনি বড় উকিল, লক্ষ লক্ষ টাকা ইনকাম করেন, ৪-৫টা সোর্স অব ইনকাম থাকা সত্ত্বেও অ্যাজ এ ম্যাটার অব রাইট আপ টু শিলিং জমি রাখবেন, যেটাতে বহু লোক করে খেতে পারে। এটা ভাবার কথা আছে। সেজন্য এইগুলি দেখতে হবে। আপনি যেমন বললেন, আপনার তো অত ভাববার দরকার নেই, কি বলেছি আমরা? আমরা

তো জানেন যে, এটা আমার কথা নয়, মাননীয় অরুণ মৈত্র এবং বিশ্বনাথ মুখার্জিকে নিয়ে আপনাদের আমলেই একটা কমিশন হয়েছিল। দেখা গেল যে ন্যাচারালি এই সমস্ত জমি ফাঁকি দেবার মতলবে যেটা করা হলো তার আগে যেটা ভেড়ি বলা হত তার টেন টাইমস মতো হয়ে গেল। অনেক প্রশ্নের জবাবে আমি বলেছি। এখন সময় নষ্ট করতে চাই না, আমি তো বলেছি, আমি পরিষ্কার করে বলতে চাই যে, মালদা, মুর্শিদাবাদ থেকে ওঁরা অনেকে এসেছিলেন, আমাদের শ্রী অতীশ সিংহ মহাশয় ওঁদের নিয়ে এসেছিলেন। আপনি তো শিলিং অনুযায়ী সাড়ে ১৭ একর আমবাগান—ব্রিচে লেখা হয় না সাড়ে ৫২ বিঘে পর্যন্ত বাগান রাখতে পারবেন, তাহলে বাগান রাখুন, জমি ছেড়ে দিন। আর মালদা বা অন্যান্য জায়গায় যেখানে হর্টিকালচার নেগলেক্ট করছে সেখানে আরো ভাল করে ডেভেলপমেন্ট করা হয়। আজকে সেখানে এইসব দেখেছেন যে, সেজন্য মাজা, ফ্রুটি ইত্যাদি হতে পারে। ডেভেলপমেন্ট করছি যখন, যার টাকা আছে তার এগ্রিকালচারে—দুধও খাব তামাকও খাব, এ হতে পারে না। তাহলে এটা কি হলো? কোশ্চেনটা কি? কোশ্চেন হচ্ছে আগে যেটা ছিল যে, জমি রাখতে পারলাম না, যেহেতু ফাঁক ছিল সেজন্য যেমন ওখানে জল ঢুকিয়ে করা হলো এখনও তেমনই কিছু কিছু করা হয়েছে। এখন বলছি, এটা পরিষ্কার ঘোষণা করতে চাই, তাঁদের কাছে আবেদন করতে চাই এবং দরকার হলে আবার বলব আমরা গাছ কাটিনি। গাছ কাটে কারা? এটা মনে রাখতে হবে, ভুলে যাবেন না কো-অপারেটিভের কথা। এক সময়ে সোভিয়েতেও এ জিনিস হয়েছিল, আফদিলসন আফটার সলো কভেন পড়ে দেখবেন, যখন কো-অপারেটিভ করতে গেল কারা সাবোটেজ করেছিল? সব সময়ে বাধা দেওয়া, এরা একটা ক্লাশ, কংগ্রেস বলে নয়, আইডেন্টিফাই করবেন, বোঝা দরকার। তারপর যে প্রশ্নটা উঠেছে যে হ্যাঁ, যদি কিছু হয়ে থাকে সেটা আপনারা করেননি, আমরা করেছি, কংগ্রেস করেছে। আমি বার বার দেখেছি যে, কংগ্রেস এক ছটাকও করেনি। শেষ কালে মাননীয় সিদ্ধার্থবাবু কি করেছিলেন? আইনটি দেখতে হবে। ১৯৫৩ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত ১২ বছরের আগে পর্যন্ত কি করেছিলেন? কিচ্ছু না! তারপর যুক্তফ্রন্ট আমলে—দুটি আমলেই সেটা হয়েছে। ভুলে যাবেন না হরেকৃষ্ণ কোঙারের কথা। তখন আইন করবার সুযোগ ছিল না। তখন নতুন একটা উন্মাদনা। সরকার যেসব জমি বন্টন করছেন না, শুধু তাই নয়—যেখানে পুরান মালিকরাই থেকে যাচ্ছে, সেগুলো দখল করা হলো, সেগুলো কেড়ে নেওয়া হলো। তার বিরুদ্ধে বলা হলো যে, অর্জিত অধিকার রক্ষা করতে হবে, কিন্তু সেটা ভাঙতে পারলেন না হাজার চেষ্টা করেও। সেটা বিতরণের সময় কি শর্ত করা হয়েছিল? বাবা তার সিলিং এর বেশি জমি ছেলেকে দিয়ে গেছে। এক্ষেত্রে মোড অব ফাংশনটা না বুঝলে তো হবে না। ২রা অক্টোবর করবেন, কিন্তু কত ধানে কত চাল হয় দেখতে পাচ্ছি। সেটা করতে গিয়ে কি হলো? কাগজে সই করে দেওয়া হলো। অনেক মিসম্যানেজমেন্ট সেখানে হয়েছে। তারপর এখানে প্রশ্ন উঠেছে, সেই সময় যেটা সম্ভব হয়েছে এখন সেটা হচ্ছে না কেন? এক্ষেত্রে মনে রাখতে হবে, প্রথম দিকে যা হয় সেই কাজেরই শেষের দিকে অন্য রকম হয়। ঐ যে ১২.৫ লক্ষ একর জমি তারমধ্যে ১০.৫ লক্ষ একর হচ্ছে স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের। জমিদারদের কাছ থেকে জমি ল্যান্ড ইকুইজিশন অ্যাক্টের মাধ্যমে নিতে হয় এবং মালিকদের কাছ থেকে রায়ত একসেস জমি নিতে হয়। এই দুটি ডিফারেন্স বুঝতে হবে। সেখানে দুটি ডিফারেন্স হয়েছে। ১৯৫১ সালের সেন্সাস তারপর ১৯৫৩ সালে এগ্রিকালচারাল সেনসাস যা হয়,

তখন ৬ লক্ষের কিছু কম ছিল কাল্টিভেবেল ফ্যামিলি। তারপর ১৯৭১ সালে যখন এগ্রিকালচারাল সেনসাস রিপোর্ট বেরোল তখন দেখা গেল ঐ ১৬ লক্ষ ফ্যামিলি ৪২ লক্ষ হয়ে গেছে। এখন সেটা হয়েছে ৫৮ লক্ষ ফ্যামিলি। লাইব্রেরিতে গিয়ে দেখবেন এ-ব্যাপারে আমার নোটস অব ডিসেন্ট রয়েছে। কাজেই সেই সময়—১৯৫৩ সালে যেটা করা সম্ভব ছিল আজকে দীর্ঘ দিন পরে সেটা করা যায় না, কারণ ন্যাচারাল ভাবে সময়ান্তরে ফ্যামিলিগুলো ভেঙে অনেক হয়ে যায়। সেই সময় প্রশান্ত মহলানবিশের যা বক্তব্য ছিল সেটা সেই সময় হতে পারত, কিন্তু এখন সেটা করা যায় না। কিন্তু বার্মায় যা হয়েছিল সেই জিনিস এখানে হয়নি ; এখানে স্ট্যাগনেশন হয়েছে। বার্মায় ব্যাঙ্ক ন্যাশনালাইজড় করবার আগে, অ্যানাউন্সমেন্ট হবার আগেই ব্যাঙ্কের দরজায় দরজায় তাঁরা মিলিটারি বসিয়েছিলেন। কিন্তু এখানে ব্যাঙ্ক ন্যাশনালাইজড় হল কি করে? টাটা, বিড়লা—ব্যাঙ্কের ম্যানেজিং ডিরেক্টর যারা—তারাই এখানে ন্যাশনালাইজড় ব্যাঙ্কের কাস্টোডিয়ান হলেন। ইট ইজ এ ফার্স। ইনিশিয়াল মিস্টেক কি হয়েছে? সেকশন ৪-এ বলা হলো, 'তোমার কাগজপত্র নিয়ে এসে নতুন করে বন্দোবস্ত নাও। এ যেন বেড়ালের কাছে হেঁসেলের দায়িত্ব! কিন্তু আমি চিন্তা করেছিলাম যে, এটা হতে পারে না। এখানে রায়তি সিস্টেম ছিল না। জমিদার তাদেরই বলত যারা ট্রেজারিতে খাজনা দিতে পারতেন। কিন্তু যাদের জমিদার বলা হলো তারা অ্যাকচুয়ালি লিগ্যাল টার্মে জমিদার নয়, কারণ তারা তাদের ডিপোজিট ট্রেজারিতে দিতেন না, আর একজনের কাছে দিতেন। ওদের রিহ্যাবিলিটেশন করা হলো কোথায়? সেই নায়েব-গোমস্তা—৫ টাকা মাইনের চাকরি যারা আড়াইশ টাকা ঘুষ দিয়ে নিতেন, তাদের প্রভিডেন্ট ফান্ড, পেনসন কিছুই ছিল না। তাদের চাকরির বইটা জমিদারদের সেরেস্তায় জমা থাকত। কিন্তু তার মধ্যেই তাদের বাড়িঘর হোত, অনেক কিছুই

[7-50–8-00 P.M.]

সেইজন্য এই সমস্ত হতে পারত। কারা এল এখানে? এই সমস্ত বুঝুন। এখানে এল বর্ধমান মহারাজার অফিসাররা, নায়েব এরা সব এলেন। সিস্টেমটা আরম্ভ হলো সেখান থেকে। সুবিধা হয়ে গেল। তারা এখানে এল এবং বসে রইল। ব্যাঙ্ক ম্যানেজার হলো তাদের কাস্টোডিয়ানে। জমিদারের সমস্ত লোকই বসে রইল। যত রকম ভাবে পারল জুলুম আরম্ভ করল। এই সমস্ত আমরা দেখেছি, এই সমস্ত ঘটনা সেখানে ঘটেছে। আজকে এই সমস্ত জিনিস মানুষকে বুঝতে হবে। এরাই হলো আমাদের বাংলাদেশের অগ্রগতির পথে প্রধান বাধা। এটা আজকে নয় গোড়া থেকেই এই জিনিস চলছে। ইংরেজরা ব্যবসা করতে শুরু করেছিল এখানে। এই সমস্ত যারা মুন্সি হয়েছিল, নবকুমার মুন্সী ইত্যাদি এই সমস্ত দিক থেকে আরম্ভ হয়েছিল। টেগোর কোম্পানি আরো সমস্ত লবনের ব্যবসা করতে গিয়েছিল এই সমস্ত ব্যবসায় জমিদারদের বসিয়ে দিয়েছিল তারা। সমাজে যাদের প্রতিপত্তি আছে, যাদের সমাজে প্রভাব আছে তাদের সব বসিয়ে দিয়েছিল। তারা কারা আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন। পার্মামেন্ট সেটেলমেন্ট মানে হলো জমিদারদের সাথে যারা মেয়ার কালেক্টর অব রেভিনিউ তাদের দিয়ে দেওয়া হলো। এই সমস্ত নিয়ে নানা তর্কবিতর্ক, কন্ট্রোভারসি আছে। তারা সমস্ত ভূস্বামী হয়ে গেল। তার সঙ্গে চুক্তি হয়ে গেল তুমি এই দেবে তারপর তুমি যা ইচ্ছা তাই করতে পার। সেই জন্য এই সবগুলি বুঝতে হবে। তারপর এই সমস্ত বড় বড়

কথা বলে কোনও লাভ নেই। আপনারা সকলেই লেখাপড়া জানেন, বেশি দূর যেতে হবে না, আপনারা অ্যাসেম্বলির লাইব্রেরিতে যাবেন, ১৯২৮ সালের বেঙ্গল টেনেন্সি অ্যাক্ট, এমন কিছু বিপ্লবি অ্যামেন্ডমেন্ট নয়, সেই অ্যামেন্ডমেন্টে কংগ্রেসের ভূমিকা কি সেটা লেখা আছে পড়বেন। ১৯৩৮ সালে কি লেখা আছে সেটা পড়বেন। তারপর গলাবাজি করবার যদি ইচ্ছা থাকে তাহলে করবেন। লজ্জা বোধ যদি মনে জাগ্রত হয়ে থাকে তাহলে লজ্জিত হবেন। এই হচ্ছে ঘটনা, এটাকে অস্বীকার করে কোনও লাভ নেই। এই সমস্ত আমরা করিনি, কংগ্রেস করেছিল। আপনারা ক'জন গান্ধীর সঙ্গে কথা বলেছেন, সুভাষ বোসের সঙ্গে কথা বলেছেন? সেই জন্য বলছি মায়ের কাছে মামার বাড়ির গল্প করে কোনও লাভ নেই, করতে যাবেন না। সেই জন্য এই সব বলে লাভ নেই আমার কাছে। আমি তো কতবার বলেছি আমার অবস্থা অভিমন্যুর চেয়ে মুশকিল। এই রকম একটা সমাজ ব্যবস্থায় বাংলাদেশে আবার ল্যান্ড অ্যারেস্ট্রোকেসি আছে, এখন আবার নতুন জিনিস হয়েছে কলিকাতায়। বহু দিন আগে যেখানে বিঘা ছিল ১০০ টাকা সেটা আজকে কাঠা ২ লক্ষ টাকা হয়েছে। যত সমস্ত ব্ল্যাক মানি এখানে আসছে। এই সমস্ত নিয়ে আমরা আরো কি হচ্ছে না হচ্ছে সেই সমস্ত আপনারা ভাল করেই জানেন। অত্যন্ত করুণ এবং ভারাক্রান্ত অবস্থা আমার। আজও আমরা মরিনি, কি হয়েছে না হয়েছে সমস্ত ঘটনা জানি। আপনারা শুনুন, বেশি ঘাঁটাবেন না আমাকে, কোন আমলে কি হয়েছে না হয়েছে সব ঘটনা আমি জানি। শুনুন, এই সমস্ত দারুণ ব্যাপার, এইগুলিকে আগে বুঝতে হবে। অন্য জায়গার সমস্ত ব্যাপারে আমি জানি। এই রকম একটা সমাজ ব্যবস্থায় যেখানে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি রয়েছে, নানা ক্রুটি রয়েছে, এই সমস্ত ঘটনা চোখের সামনে ঘটছে সেখানে চেতন অবচেতন মনে অনেক সময় তাদের দিকে ঢলে পড়তে হয়। আপনারা জানেন ১৯৩২ সালে কি হয়ে ছিল। দিল্লীর বাদশার পেনসনের ব্যাপারে জমিদার এল। সেইজন্য বলছি এখানে অনেকের টিকি বাঁধা আছে। এই সমাজ ব্যবস্থায় আমাদের মনে রাখতে হবে নানা দিক থেকে সমস্ত পাপ সৃষ্টি হচ্ছে। এই রকম সমাজ ব্যবস্থায় কোনও ইনস্টিটিউশন ইভেন জুডিসিয়ারি যা সব হচ্ছে তার মাঝখানে আমাদের কাজ করতে হচ্ছে। ইন্টিগ্রেটেড সেট আপ কিভাবে হবে? সেটা একই ডিপার্টমেন্টে একই ম্যানেজমেন্ট উইং এবং সেটেলমেন্ট উইং, একই ডিপার্টমেন্টের দুটো উইং, এরমধ্যে যদি একজন ভাল হয় এবং আর একজন খারাপ করে দেবে, এতো হতে পারে না? অভিজ্ঞতায় আমি এটা দেখেছি। তারপরে বলেছি, আপনারা তো ভাসুর বধূ নন, রিকনসাইল করুন। আপনারা বসুন বলেছিলাম, কিন্তু বসতে পারলেন না, রিকনসাইল করতে পারলেন না। তারপর বর্ধমানে ৮-১০ বছরে বিভিন্ন লেভেলে আলোচনা করে একই ডিপার্টমেন্টের একই উইং যদি একদিকে না চলে তাহলে মিটবে কি করে? এরজন্য এখন যা দরকার তাতে আরও নিচে নামতে হবে। ইন্টিগ্রেটেড একটা কমান্ডের জন্য যে প্যারামিটার, সেটাকে নিচে নিয়ে যেতে হবে, একেবারে গ্রাম পঞ্চায়েতের ভিতরে। এটা করেছি। এটা কি অন্যায় করেছি? এই ব্যাপারে কেউ কেউ বলে থাকেন। কে মদত দিচ্ছে তাও জানি। সেজন্য আজকে কথা হচ্ছে, বড় বড় কথা না বলে বর্তমান অবস্থায় যেটুকু করা সম্ভব, সেটাকে যদি সকলের স্বার্থে একেবারে ভিতর দিকে নিয়ে যাওয়া যায়, তাহলে সমস্ত রকমই হতে পারে। সেটুকু হয়েছে, আপনারা অন্তত অস্বীকার করতে পারবেন না। এখানে যদি সারা ভারতবর্ষের সঙ্গে তুলনা করে দেখা যায়—এটা কিন্তু সব জায়গাতেই এক, ১ হেক্টর পর্যন্ত জমির মালিকদের মার্জিনাল ফার্মার বা প্রান্তিক চাষী বলা হয় এবং

যাদের এক হেক্টরের বেশি জমি থাকে তাদের বলা হয় স্মল ফার্মার, এই দুটো মিলিয়ে অল ইন্ডিয়া অ্যাভারেজে ল্যান্ড আছে ২৪ পারসেন্ট। সেখানে পশ্চিমবাংলায় আছে ৬০ পারসেন্ট। এরসঙ্গে যদি বর্গাদারদের ধরা যায় তাহলে তার পারসেন্টেজ দাঁড়ায় ৭০। অন্যদিকে বেশি যাদের জমি তাদের ৫০ থেকে ৬০ পারসেন্ট আছে এই স্টেটে আর আমাদের টোটাল হোল্ডিংয়ের পরিমাণ হচ্ছে ১.৮ পারসেন্ট এবং তাদের হাতে জমি আছে শতকরা ১৮ ভাগ। এই জিনিসগুলো দেখতে হবে। এদের একটা প্রোডাকশন আপনাদের শেষ বছরে ছিল ৭৫ লক্ষ টন, আর এখন আমরা ১ কোটি ১৫ লক্ষ টনে এসে পৌঁছেছি। কনসোলিডেশনের ব্যাপারে আমি স্টাডি করেছি। আমি পাঞ্জাবে গিয়েছি, ইউ. পি.-তে গিয়েছি। বর্তমান সোসাইটিতে কনসোলিডেশন করতে গেলে দেখেছি তাতে অ্যাডভান্টেজ হবে ধনীদেরই। কারণ তারা ইনফ্লুয়েন্স করতে পারবে সরকারকে এবং তারফলে পিতৃদত্ত ভাল জমি যেগুলো আছে সেগুলো চলে যেতে পারে। কনসোলিডেশনের আর একটা কনসেপ্ট আছে। ফান্ডামেন্টালি দুটো জিনিস। পেরেস্ত্রৈকার কথা বলছেন? ইন্ডাস্ট্রি থেকে এগ্রিকালচারের ক্ষেত্রে একটা ফান্ডামেন্টাল ডিফারেন্স আছে। ওখানে যে মডার্ন ইন্ডাস্ট্রি আছে তা করতে গেলে যে পরিমাণ ক্যাপিটাল এক্সপেন্ডিচার হবে তাতে প্রোডাকশন যদি বেশি না হয় তাহলে সেটা ভায়াবল হবে না। সেটাতে ফিগারের দিকে টেন্ডেন্সি থাকে। এখন প্রোডাকশন যা হচ্ছে, ৫ মিলিয়ন টন যদি প্রোডাকশন হয় তাহলে স্টিল ভায়াবল হয় না। এটা হয়েছে লিভিং ক্রপকে ওভার সেন্ট্রালাইজেশনের জন্য। সেখান থেকে রিপোর্ট করবে, ওখান থেকে অর্ডার আসবে, ততক্ষণ মাঠকে মাঠ ফিনিশ হয়ে যাবে। ঐ রকম হচ্ছে সেন্ট্রালি পার্চেজের ক্ষেত্রে। আমাদের এখানে যখন ভীষণ ড্রট চলছে, সবাই এখান থেকে পারচেজ করবে, বলা হল সেন্ট্রাল থেকে দেবে, আমি বললাম—মেদিনীপুরের পাশেই টাটা সেখান থেকে টিউবওয়েল পার্চেজ করা যায়। আসল কথা বলতে গেলে সত্যি কথা বেরিয়ে যাবে।

[4-00–4-12 P.M.]

এইভবে কেন হবে, সব কিছু কমিশন আপনারা ভাগ করে খান। এক জায়গাতেই সব হবে তা হবে না, এত মারাত্মক ব্যাপার। সেইজন্য যখন ফুড ডিস্ট্রিবিউশনের সময়ে আমি মেদিনীপুরে গিয়ে দেখলাম যে একজনকে দেওয়া হচ্ছে, একজন কনট্রাক্টরকে দেওয়া যেতে পারে না। ফলে তারা মহামান্য হাইকোর্টে চলে গেলেন এবং মহামান্য হাইকোর্টের রায়ে রোধ করা যাবে না। তারপরে আমি দীর্ঘদিনের অভিজ্ঞতায় দেখেছি যে, রেশন কার্ডে দিন মজুররা তাদের সপ্তাহের রেশন তুলতে পারছেন না। আমি তখন বললাম যে, অন্ততপক্ষে তাদের জন্যে ইন্ডিভিজুয়াল কার্ড করুন। তারা যাতে ইন্ডিভিজুয়াল কার্ডে এক সাথে সাত দিনের রেশন তুলতে পারেন সেই রকম কার্ড করুন। এবং সেইভাবে কার্ড ছাপান হল। কিন্তু ডিলাররা হাইকোর্টে চলে গেলেন। হাইকোর্টে ৪ বছর পড়ে থাকল সেই কার্ড সুতরাং এই সমস্ত জিনিস আপনাদের বুঝতে হবে। না বুঝে সব কিছু বললে হবে না। তারপরে ধরুন আপনি যেটা বললেন এখনো পর্যন্ত ইমপ্লিমেন্টেশন অর্ডার দেওয়া হয়নি। আমি বলছি ইমপ্লিমেন্টেশন অর্ডার দেওয়া হয়েছে এবং আমি বারে বারে গিয়ে দেখেছি, খবরাখবর নিয়েছি কিন্তু এখনো পর্যন্ত টাইমলি আসেনি। এখনো পর্যন্ত ৩১.১২.৮৯ সালের রিটার্ন দিয়েছে, তাতে ১১ হাজার ২৮০ আছে। আমরা ঠিক করেছি যে, আর সময় দেব না। এরপরে যে অর্ডার

দেওয়া হবে তা বড় থেকে অধিকার হিসাবে অর্ডার দেওয়া হবে। অর্থাৎ কারুর এক বিঘা আছে তা নয়। প্রত্যেক জেলায় টপ ওয়ান হানড্রেড মেক দেয়ার লিস্ট সেগুলো ভাল করে ভাগ করতে হবে এবং এই ব্যাপারে যারা আন্তরিক ভাবে চান তারা সহযোগিতা করুন। আমরা চাইছি না যে, অন্যায়ভাবে কেউ হ্যারাশ হন। অন্যায় ভাবে কেউ হ্যারাশড্ হন সেটা আমরা চাই না। যাই হোক আমরা ১২, সাড়ে ১২, ১৭, সাড়ে ১৭ এগুলো আমরা ঠিক হিসাব করে দেখেছি এবং এতে ২ পারসেন্ট পড়বে ধরা হয়েছে। এই ব্যাপারে এনকোয়ারি হবে। অ্যাকচুয়ালি লোকেরা যাতে ভেস্টেড ল্যান্ড নিয়ে হ্যারাশ না হন সেইদিকটা আমরা দেখছি। শুধু তাই নয় ৫ লক্ষ ৭৭ হাজার একর এগ্রিকালচারাল ল্যান্ড ভেস্টেড হয়ে আছে এবং সেগুলো সব মামলাতে জড়িয়ে আছে। আমরা ভেতর থেকে অনুসন্ধান করে দেখছি যে, ৩০ বছর আগে যেটা নন এগ্রিকালচারাল ল্যান্ড বলে লেখা হয়েছিল সেখানে অনেক জায়গায় চাষ হচ্ছে এবং তাতে কারা খাটছে বোঝা যাচ্ছে না। সেইসব অর্ডার বাতিল করে দেওয়া হয়েছে এবং এই ব্যাপারে জয়েন্ট ভেরিফিকেশন করার ব্যবস্থা করছি। কারণ ল্যান্ড হচ্ছে একটা অ্যাসেট। সেখানে অল্প চেষ্টাতে চাষ হতে পারে তার দিকে নজর দিতে হবে। কারণ টু থাউজেন্ড এ. ডি.-তে খাদ্যের খুব সমস্যা হবে। যে সমস্ত চাষযোগ্য জমি ফেলে রেখে ল্যান্ড হয়েছে তার এভরি ইঞ্চ অব ল্যান্ড যাতে ন্যাশানের উন্নতির জন্য কাজে লাগাতে পারি সেই দিকটা দেখতে হবে। আর বাকি যেগুলো থাকবে সেগুলো সোস্যাল ফরেস্ট্রি, গ্রডিং গ্রাউন্ড সয়েল কনজার্ভেশনের জন্য কাজে লাগানো হবে। অর্থাৎ এভরি ইঞ্চ অব ল্যান্ড গেনফুলি ইউটিলাইজড করতে হবে ফর দি পাবলিক ইন্টারেস্ট। আর যদি কিছুই না করা যায় তাহলে সোস্যাল ফরেস্ট্রি করতে হবে এবং তাতে অন্তত একটু এগোতে পারা যাবে। সুতরাং এইভাবে এভরি ইঞ্চ অব ল্যান্ড গেনফুলি ইউটিলাইজড্ করতে হবে। এতে গেনফুল এমপ্লয়মেন্ট হবে। তাছাড়া মাইনর ইরিগেশনের জন্য ব্যবস্থা করতে হবে। তারপরে এই যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে টাকা দেয় তারজন্য দে উইল কল দি টিউন। তারপরে আমি সুন্দরবনে যে অনেক জমি আছে তাতে আমি বলেছি যে, অন্তত তাতে কিছু পুকুর করে দিন। সেখানে ১০০ একর জমিতে চাষ করলে তার ৫-৬ একরের মধ্যে পুকুর করে দেওয়া দরকার। আমাদের ডিপার্টমেন্ট থেকেই পুকুর করে দিতে বলেছিলাম। এতে বেসিক্যালি এমপ্লয়মেন্ট হবে। যাইহোক আর আমি বেশি বলে সময় নষ্ট করব না, তবে এটুকু জেনে রাখুন আমি অনেক ঘাটের জল খেয়েছি. জীবনের সায়াহ্নে এসে পৌঁছেছি, ৮০ বছরে পৌঁছেছি। সুতরাং আমাকে চেষ্টা করলেও উত্তেজিত করা যাবে না, রাগাতে পারবেন না। আমি মোটামুটি চেষ্টা করে যাব যতদিন বাঁচব ততদিন যতটা কল্যাণ করতে পারা যায় তার চেষ্টা করব। এই যে বি. সি. মুখার্জির আলিপুর নজরতখানার রিপোর্ট এটা আমার ডিপার্টমেন্টের ব্যাপার, তাই বলছি, আমি যতটুকু বলতে পারি উই হ্যাভ ডান আওয়ার ডিউটি, তার কেস হয়েছে, তার রিপোর্ট হয়েছে, তবে এখনও কতকগুলি কাজ আছে, সেই কাজগুলি আবার হোম ডিপার্টমেন্টে চলে যাবে।

(ডাঃ মানস ভুঁইয়া ঃ সেই রিপোর্টটা হাউসে প্লেস করুন) এখানে একটা অফহ্যান্ড কথা বললে তো হবে না, কিছু কিছু হয়েছে, কি কেস হয়েছে, সেটা আপনিও জানেন।

(ডাঃ মানস ভুঁইয়া ঃ রিপোর্টটা কোথায়?) রিপোর্টটা তো এই জায়গায়, আজকে তো

বাজেট আলোচনা হচ্ছে, তাই যতটুকু বলতে পারি সেটুকু বললাম। আমি সমস্ত কাট মোশনগুলির বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now Voting on Demand for Grants. We shall take up Demand No. 7 first. There are 10 Cut Motions to Demand No. 7. All the Cut Motions moved by Shri Apurbalal Majumder are in order. I put all the Cut Motions to vote except Cut Motion Nos. 3, 5, 6 & 9 on which I understand a Division will be Demanded.

The Motions (Cut Motion Nos. 1, 2, 4, 7, 8 & 10) that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motions (Cut motion Nos 3, 5, 6 & 9) that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and a Division taken with the following results :

**Noes**

Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Banerji, Shri Radhika Ranjan
Bauri, Shri Gobinda Chandra
Bera, Shri Pulin
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Bidyut
Das, Shri Binod
Das, Shri Paresh Nath
Deb Sharma, Shri Ramani Kanta
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Tarapada
Habib Mustafa, Shri
Hazra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kunar, Shri Himansu
Let, Shri Dhiren
M. Ansaruddin, Shri
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Malick, Shri Shiba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Biswanath
Mondal, Shri Mir Quasem
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee.Shri Joykesh
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Nazmul Haque, Shri
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda

Sen, Shri Dhiren

Sinha, Shri Santosh Kumar

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

**Abst.**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 5, and the Noes 62. The Motions were lost.

The Motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 1,08,33,25,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029-Land Revenue and 5475-Capital Outlay on other General Economic Services." (This is inclusive of a total sum of Rs. 27,08,32,000 already voted on Account in March, 1990.), Was then put and agreed to.

**Demand No. 61**

The Motions that the amount of the Demand be reduced by Rs. 100/-, Were then put and lost.

The Motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 16, 89,52,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506-Land Reforms", (This is inclusive of a total sum of Rs. 4,22,38,000 already voted on Account in March, 1990), was then put and agreed to.

**Adjournment**

The House was then Adjourned at 12 P.M. till 1 P.M. on Tuesday, the 17th April, 1990 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 17th April, 1990 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 13 Ministers, 3 Ministers of State and 166 Members.

[1-00—1-10 P.M.]

## GOVERNMENT RESOLUTION

**Mr. Speaker :** I have received a Motion on Dr. Ambedkar singed by all the political parties of this House. If it is the consensus of the House that the motion would be taken up to-day then we do not have to go to the Business Advisory Committee for its approval. I feel the matter should be taken up immediately since the House would be adjourned on the 16th. So it should be taken up during that period. As you all know that West Bengal is now observing the Centenary year of Dr. Ambedkar. The Government of India has also awarded the honour 'Bharat 'Ratna' to Dr. Ambedkar. So this Assembly, irrespective of party affiliation should pass a resolution to honour him in his Centenary year. I feel the matter should be taken up to-day. If it is unanimously decided by the House that the matter would be taken up for discussion to-day then I could proceed with it. I think nobody has any objection to it.

Now I would request Shri Benoy Choudhury to move the resolution.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, "স্বাধীন ভারতের সংবিধান রচনা কমিটির অধ্যক্ষ এবং প্রথম আইন মন্ত্রী, বিশিষ্ট সংবিধান বিশারদ. অর্থনীতি বিশেষজ্ঞ এবং ভারতের সামাজিক ভাবে নিপীড়িত মানুষের অকৃত্রিম দরদী বন্ধু ও নির্ভীক রাজনৈতিক নেতা ডঃ. ভীমরাও রামজী আম্বেদকরের এ বৎসর ব্যাপী জন্ম শতবর্ষ মর্যাদার সাথে পালন করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। তিনি ১৮৯১ সালের ১৪ই এপ্রিল তারিখে তদানীন্তন বোম্বাই প্রদেশে জন্ম গ্রহণ করেন। সারা জীবন ধরে সমাজের অন্যায় ও অবিচারের বিরুদ্ধে তিনি যে আপোষহীন সংগ্রাম পরিচালনা করেছিলেন তা স্মরণীয় হয়ে থাকবে। ভারতের সংবিধান রচনার কালে সংসদে যে দীর্ঘ আলোচনা হয় সেখানে তিনি যে অসামান্য পাণ্ডিত্য ও দক্ষতার পরিচয় দিয়েছিলেন তা দেশের সংসদীয় ইতিহাসে এক বিশেষ স্থান দখল করে আছে।

'সমাজের বুক থেকে অস্পৃশ্যতার মত অমানবিক ও নিষ্ঠুর ব্যধি নিরাময়ের জন্য এবং বিভিন্ন নিষ্পেষণ বন্ধ করার জন্য তিনি আজীবন যে সংগ্রাম পরিচালনা করেছিলেন তা দেশবাসীর কাছে এক শিক্ষনীয় এবং অনুকরণযোগ্য দৃষ্টান্ত হিসাবে অবস্থান করবে। ১৯৪৬ সালে অবিভক্ত বাংলার আইনসভার এই ভবন থেকে তিনি ভারতের গনপরিষদে নির্বাচিত হয়েছিলেন।

এই বিধানসভা তাঁর জন্ম শতবার্ষিকী বৎসরে তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের মধ্যে সব কিছুই লেখা আছে, কিন্তু তবুও সংক্ষেপে কিছু বলা উচিত মনে করে আমি এই কথা বলছি। এই রকম একজন মনীষী, যিনি শুধু একাধারে পন্ডিতই নন—সমাজের যারা নানা দিক থেকে শোষিত, নির্যাতীত অবহেলিত তাদের জন্য তিনি আজীবন সংগ্রাম করে গেছেন। সংবিধান রচনার ক্ষেত্রে তাঁর অসামান্য দানের কথা সকলেরই জানা আছে। তাই অনেক বিলম্বে এতদিন পরে তাঁকে ভারত রত্ন উপাধিতে ভূষিত করা হল। লোকসভা হল এবং কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলির যেসমস্ত কাজকর্ম হয়েছে সেই সেন্ট্রাল হলে তাঁর প্রতিকৃতি টাঙাতে এত দেরি হল, এটা সত্যিই খুব দুঃখের ব্যাপার। কিন্তু বিলম্বিত হলেও এই জিনিস যে আজকে বাস্তবায়িত হয়েছে সেটা সত্যিই খুব সুখের ব্যাপার। তাঁর নিজের গুনের জন্যই এটা হয়েছে এবং এটাই তাঁর প্রাপ্য ছিল। তিনি নিজে ভুক্তভোগী ছিলেন। তিনি খুব কৃতিত্বের সঙ্গে কলোম্বিয়ার এম.এ., লন্ডন স্কুল অব ইকনমিক্স থেকে এম.এস.সি. পাস করেছেন। তিনি এখানকার গভর্নমেন্ট ল কলেজের প্রিন্সিপাল ছিলেন। তিনি অনেক কাজ করেছেন। কিন্তু শুধু এই সম্প্রদায়ে জন্মগ্রহণ করেছিলেন বলে ছাত্রবস্থায় জল পর্যন্ত—সাধারণত যেখানে জল থাকে সেখান থেকে তা তিনি গ্রহণ করতে পারতেন না। তিনি বড় বড় সেক্রেটারি পোস্ট গ্রহণ করেছেন। বরোদায় মিলিটারি সেক্রেটারি হয়ে যখন এলেন তখন তাঁর কাছে ফাইলগুলি ছুঁড়ে দেওয়া হত। সারা জীবন তাঁর বিরুদ্ধে এই রকম ব্যবহার করা হয়েছে। এমন কি পাবলিক ট্যাঙ্ক থেকে সকলে যাতে জল পেতে পারেন তার জন্য তাঁকে সত্যগ্রহ করতে হয়েছে। নাসিকের মন্দিরে ঢোকার জন্য সত্যগ্রহ করতে হয়েছে। তাঁকে সারা জীবন এই জিনিস করতে হয়েছে। এই শ্রেণীর মানুষের জন্য তিনি সারা জীবন যেভাবে সংগ্রাম করেছেন এটা সত্যিই অবিস্মরণীয় জিনিস। পান্ডিত্যের দিক থেকে, মানসিকতার দিক থেকে তাঁর জীবন যারা চর্চা করেছেন তারা জানেন যে, তিনি আমাদের ভারতবর্ষের একজন অন্যতম শ্রেষ্ঠ ব্যক্তি ছিলেন। ভারতবর্ষে বুদ্ধের নাম অনেকেই জানেন। তাঁর প্রভাবের দ্বারা তিনি খুব বেশি প্রভাবান্বিত হয়েছিলেন। তিনি সত্যিকারের আমাদের মানুষের ঐক্যের জন্য চেষ্টা করেছিলেন। তাঁর ভিতরে কোনও পার্থক্য ছিল না। তিনি যুক্তিবাদী ছিলেন। কলোম্বিয়ার জন লুই-এর মত ব্যক্তির তিনি ছাত্র ছিলেন। সমস্ত দিক থেকেই তিনি আজীবন সংগ্রাম করে গেছেন। সেই জন্য আমার বক্তব্য হচ্ছে এই যে, শুধু প্রস্তাব গ্রহণ করলেই হবে না—যে ঘোষণা করার কথা শুনলাম সেটা সত্যিই হওয়া উচিত। এই বছর ১৪ই এপ্রিল হল তাঁর ৯৯ তম জন্ম বছর। সেই জন্য এখন থেকে ১ বছর ধরে নানা অনুষ্ঠান হবে তাঁর স্মরণে এবং এই বছরটিকে তাঁর জন্ম শতবার্ষিকী বছর হিসাবে

ঘোষণা করা হয়েছে। আমাদের সমাজ, দেশ থেকে অস্পৃশ্যতা, জাতপাতের ব্যাপারটিকে সম্পূর্ণভাবে নিশ্চিহ্ন করার জন্য সংকল্প নিয়ে আমাদের কাজ করতে হবে এবং এই বছরটিকে আমাদের সামাজিক ন্যায়বিচারের বছর হিসাবে গ্রহণ করতে হবে। এই প্রতিজ্ঞা নিয়ে আমরা যদি কাজ করতে পারি তাহলেই তাঁর প্রতি প্রকৃত সম্মান দেখানো হবে। তিনি অনেক দুঃখ, ক্ষোভ নিয়ে আজীবন সংগ্রাম করেছেন। ১৯৬৫ সালের ডিসেম্বর মাসে তাঁর মৃত্যু হয়। তার কয়েক মাস আগে অক্টোবর মাসে অনেক সংগ্রামের পরে দুঃখে ফ্রাসট্রেটেড হয়ে তাঁকে বৌদ্ধ ধর্ম গ্রহণ করতে হয়েছিল। তাই তাঁর প্রতি আমাদের শ্রেষ্ঠ সম্মান দেখানো হবে, যদি এই বছরটিকে আমরা সামাজিক ন্যায় বিচারের বছর হিসাবে গ্রহণ করি, যাতে ভারতবর্ষের বুক থেকে এই অভিশাপ চিরকালের জন্য দূর হয়। তার জন্যই আমাদের সংকল্প গ্রহণ করা দরকার। আমি এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[1-10—1-20 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তা সমর্থন করে ডঃ বি.আর. আম্বেদকরের প্রতি ব্যক্তিগতভাবে আমার শ্রদ্ধা জানাচ্ছি এবং এই হাউসের তরফ থেকে সকলের শ্রদ্ধা জ্ঞাপন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, ডঃ বি.আর. আম্বেদকরের প্রতি ব্যক্তিগত শ্রদ্ধা জানিয়ে আমি প্রথমেই বলছি যে, তাঁর সঙ্গে ঘনিষ্ট হবার সুযোগ পেয়ে আমি ধন্য হয়েছিলাম। পশ্চিমবাংলার সঙ্গে তাঁর যে সম্পর্ক সেই সম্পর্কের কথা হয়ত অনেকেরই জানা নেই, আমি সে সম্পর্কে প্রথমে কয়েকটি কথা বলছি। ১৯৪২ থেকে ১৯৪৫ সাল পর্যন্ত তিনি ভাইসরয় একজিকিউটিভ কাউন্সিলের সদস্য ছিলেন। তিনি লেবার দপ্তরের দায়িত্ব নিয়ে শ্রমিকদের জন্য আইন সম্পর্কে যে সব বক্তব্য রেখেছিলেন এবং শ্রমিকদের জন্য আইন যেগুলি পাশ করার চেষ্টা করেছিলেন বা পাশ করেছিলেন সেগুলি আমাদের কাছে স্মরণীয় হয়ে থাকবে। সামাজিক জীবনে নিষ্পেষণ, অবিচার, অত্যাচার, মানবিক অধিকার থেকে সম্পূর্ণ বঞ্চিত হয়ে তিনি নিজেকে প্রতিষ্ঠা করবার জন্য যে সংকল্প গ্রহণ করেছিলেন তা আমরা সকলেই জানি। অপমানিত, অত্যাচারিত লাঞ্ছিত মানুষদের জন্য তাঁর যে সংগ্রাম সেই সংগ্রামের কথা ভারতবর্ষের ইতিহাসে চিরকাল সোনার অক্ষরে লেখা থাকবে। ১৯৪৬ সালের কথা আজ আমার খুব বেশি করে মনে পড়ছে। ১৯৪৬ সালে কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে তাঁর নির্বাচিত হবার কথা। মহারাষ্ট্রে থেকে তাঁর নির্বাচিত হবার সম্ভবনা ছিল না বলে তাঁকে আমন্ত্রণ করে আনা হয়েছিল পশ্চিমবাংলায়। তখন আমি তরুন ছাত্র ছিলাম এবং সেই ছাত্রাবস্থায় তাঁকে আমি আহ্বান জানিয়েছিলাম যে আপনি পশ্চিমবাংলার বিধানসভা থেকে নির্বাচনপ্রার্থী হোন। তখন আমি বিধানসভার সদস্য ছিলাম না কিন্তু নিখিলভারত তপসিলি জাতি উপজাতি স্টুডেন্ট ফেডারেশনের ওয়ার্কিং প্রেসিডেন্ট ছিলাম। পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে তিনি ১৯৪৬ সালে নির্বাচিত হয়েছিলেন কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে। পরের বছর অর্থাৎ ১৯৪৭ সালে তিনি ড্রাফটিং কমিটির চেয়ারম্যান হন। পন্ডিত জওহর লাল নেহেরু তাঁকে আহ্বান জানিয়েছিলেন ড্রাফটিং কমিটির চেয়ারম্যানশিপ

গ্রহণ করার জন্য। পন্ডিত নেহেরু বলেছিলেন আপনার পান্ডিত্ব, আপনার বুদ্ধি, আপনার বোদ্ধা মনন দিয়ে আপনি ভারতবর্ষের সংবিধান গড়ে তোলার জন্য এগিয়ে আসুন এবং এই দায়িত্ব আপনি নিন। সেই আহ্বানে সাড়া দিয়ে সেই দায়িত্ব তিনি গ্রহণ করেছিলেন যদিও তিনি তখন কংগ্রেসের সদস্য ছিলেন না। সেদিন জাতীয়তাবাদি নেতৃবৃন্দ—পন্ডিত নেহেরু থেকে আরম্ভ করে বল্লভভাই প্যাটেল এবং অন্যান্য নেতাদের আহ্বানে সাড়া দিয়ে তিনি সেই কাজ গ্রহণ করেছিলেন। এই বিধানসভা থেকে নির্বাচিত হয়ে তিনি কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে গিয়েছিলেন। স্যার, যখন আমি এই বিধানসভায় কিছুদিনের জন্য স্পিকার ছিলাম তখন প্রথম কর্তব্য ছিল ডঃ বি. আর. আম্বেদকরের ফটো বা পোর্টরিট যাতে এখানে শোভা পায় তার ব্যবস্থা করা। আমি যখন স্পিকার ছিলাম তখন তাঁর প্রোর্টরিট এখানে টাঙানো হয়েছিল। তাঁর একজন কর্মি হিসাবে তাঁর প্রতি সম্মান প্রদর্শনের জন্য যা করা দরকার তা আমি পালন করার চেষ্টা করেছিলাম। তিনি যখন বম্বেতে আমাকে ডেকেছিলেন সেখানে আমি গিয়েছি। বিভিন্ন কনফারেন্সে, বিভিন্ন আন্দোলনে—দরিদ্র, অসহায়, নির্যাতিত, অবহেলিত, অত্যাচারিত মানুষদের জন্য তিনি যে সংগ্রাম করেছিলেন তাতে আমি অংশ গ্রহণ করেছিলাম। তরুন বয়সেই আমি বম্বেতে গিয়েছিলাম তাঁর আহ্বানে সাড়া দিয়ে। তরুন বয়সে এবং পরবর্তীকালে আমি আপনাকে বলি, এখান থেকে যখন মেম্বারশিপ চলে যাবে, সেই সময় কংগ্রেসের তরফ থেকে, বোম্বাই শহর থেকে কংগ্রেসের প্রার্থী হিসাবে তিনি আবার নির্বাচিত হয়ে যান কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে। সেই কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে তিনি যখন ল মিনিস্টার হিসাবে যোগদান করলেন সেই গভর্নমেন্টে এবং সেই গভর্নমেন্টে যোগদান করার পর যে দায়ভার তিনি গ্রহণ করেছিলেন, তা তিনি সুন্দর ভাবে পালন করেছিলেন। আজকে সেই কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে তাঁর যে ডিবেটগুলো, সেইগুলো যদি আমরা শুনি, আমরা বিস্ময়ে হতবাক হব, যে আমরা যারা এই বিধানসভায় বসে আছি, তাঁর প্রতিটি শব্দযোজনা এবং প্রতিটি ক্রিটিসিজম-এ সেই উত্তর তিনি দিয়েছিলেন কনভিন্সিং ওয়েতে। সেই সময়কার কনস্টিটিউয়েন্ট পন্ডিত যাঁরা, তাঁরা তাঁর দিকে ছিলেন। সেই পন্ডিতরা, তাঁরা একবাক্যে সবাই স্বীকার করে নিয়েছেন যে হ্যাঁ, এমন সুন্দরভাবে তিনি বুঝিয়ে দিয়েছেন যে আমরা তাঁর সঙ্গে একমত। তাঁর একটা কথা আমার মনে পড়ে কনস্টিটিউশন যখন জমা দেওয়া হচ্ছে, সেই সময় তিনি শেষ বক্তৃতা দিয়ে ছিলেন, যখন অ্যাকসেপ্টেড হয়, সেটা আমরা আজও ভুলিনি। আমি সংক্ষেপে সেটা বাংলায় আপনাদের বলছি, তিনি সেদিন বলেছিলেন কষ্ট করে এই সংবিধান আমরা তৈরি করেছি, অজস্র আমরা লেবার দিয়েছি। আমাদের সমস্ত চিন্তাধারাকে সংগঠিত করে আমরা এটা তৈরি করেছি। এই ভারতবর্ষের সংবিধানকে। কিন্তু এই সংবিধানের মধ্যে দিয়ে আমি পলিটিক্যাল, গণতন্ত্র, রাজনৈতিক গণতন্ত্র, আমি লোকের কাছে তুলে দিয়েছি ওয়ান ম্যান ভোট, এটা আমরা করে দিয়েছি, সকল মানুষের ভোটের অধিকার থাকবে, প্রত্যেকের একটা করে ভোট, যেহেতু তিনি বলেছিলেন গণতন্ত্র আমরা দিয়েছি, পলিটিক্যাল ডেমক্রাসি, কিন্তু এই সংবিধান যা আমরা করলাম গণতন্ত্রের মধ্যে দিয়ে, পলিটিক্যাল গণতন্ত্র

ড়াও সোশ্যাল ডেমোক্রাসি, ইকনমিক ডেমক্রাসি, আমি এর কাছে পৌঁছে দিতে পারলাম না। ন্তু এই সংবিধানের মধ্যে দিয়ে তার পথ আমি তৈরি করে গেলাম। এই তৈরি করা পথ দি আপনাদের অর্থনৈতিক এবং সামাজিক গণতন্ত্র প্রতিষ্ঠা যদি আমরা ভারতবর্ষে না করতে ারি, তাহলে বহুজন কষ্ট করে যে গণতন্ত্র আমরা তৈরি করেছি, একদিন সময় আসবে ারতবর্ষের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ, সেই গণতন্ত্রকে ছিঁড়ে ফেলে দেবে। তাই আপনাদের াছে আমি স্মরণ করিয়ে দিতে চাই, যে কনস্টিটিউশনের ফান্ডামেন্টাল রাইট হচ্ছে তফসিলিদের করির যে অধিকার, তফসিলিদের অর্থনৈতিক জীবিকায় প্রতিষ্ঠিত করবার যে অধিকার ংবিধানের মধ্যে লিপিবদ্ধ করা হয়েছে, সেইগুলো আমরা সত্যিকারের সরকার যখন পরিচালনা রি, সেইগুলো কার্যকর করতে পারছি না, তারই নিরীখে তার প্রতি আমরা কতখানি শ্রদ্ধা াকে করতে পারছি, কতখানি তাঁকে আমরা স্মরণ করতে পারি, সেটাই প্রমাণিত হবে। ামাদের দপ্তরের যিনি মন্ত্রী আছেন, তাঁকে আমি আর একবার অনুরোধ করবো ডঃ আম্বেদকর-র সেই কথাগুলো, যে অন্তত অ্যাটলিস্ট এ্যাজ পার পপুলেশন চাকরির ব্যবস্থা করুন, াদের অর্থনৈতিক জীবনের বুনিয়াদকে শক্তিশালী করবার জন্য এই টুকু অন্তত আপনি ব্যবস্থা রুন। পশ্চিমবঙ্গ সরকারের কাছে আমাদের আবেদন, শুধু তাঁর প্রতি শ্রদ্ধা নয়—আমি ামার সময়ে আমার অক্ষমতার কথা স্বীকার করি যে শতকরা ১৫ এবং ৫ ভাগ, আমি খন স্পিকার ছিলাম, তখন করবার চেষ্টা করেছি, আমি কাউকে সমালোচনা করছি না, আমি ার কাছে আবেদন জানাচ্ছি, আজকে ডঃ আম্বেদকরের স্মরণের দিন ১৪ তারিখে চলে গেছে, াজকে ১৭ তারিখে এই প্রস্তাব নিয়ে আমরা গর্ব অনুভব করছি। আজকে আপনার এই প্রস্তাব উত্থাপন করছেন এই সভায় সম্মিলিত ভাবে, তার জন্য আমি গর্ব অনুভব করছি। বু আমি বলবো তাঁর প্রতি সত্যিকারের শ্রদ্ধা নিবেদন করতে গেলে যেগুলো করা দরকার া হল ভারতবর্ষের বুক থেকে অস্পৃশ্যতা সম্পূর্ণভাবে বিলিন করে দিন, যদি পারেন ্যানিহিলিয়েশন অব কাস্টম তিনি যে বই লিখে গিয়েছিলেন, জাতপাত চড়ক মন্ডলের ভাপতি হিসাবে, সেই বক্তৃতা দেবার জন্য সভাপতি হিসাবে তিনি অ্যানিহিলিয়েশন অব াস্টম যে বইটা লিখেছিলেন এবং যে বইটাতে তিনি বলেছিলেন যে এটাই আমাদের কমাত্র কথা, তার সম্পর্কে আমার কি বক্তব্য। সেই অ্যানিহিলিয়েশন অব কাস্টম বই এর বিভিন্ন লাইনকে ব্যতিক্রম করে সংশোধন করতে চেয়েছিল, আমাদের এই দেশের যারা পন্ডিত, সেই পন্ডিতদের সেই সভায় এই জিনিস হচ্ছিল। তিনি একটা লাইন থেকেও সরতে দেননি। সেই জন্য তাঁকে বলা হল আপনি যদি সংশোধন না করেন, জাতপাতের বিরুদ্ধে যে সমস্ত কঠোর এবং কঠিন বক্তব্য এই বই এর মধ্যে লিখেছেন, যেটা এখান থেকে আপনি বক্তব্য হিসাবে রাখবেন সভাপতি হিসাবে, এটা আমরা করতে দিতে পারি না। তিনি ত্যাগ করেছিলেন সভাপতির পদ। কিন্তু সেটা বই আকারে বেরিয়ে এলো, অ্যানিহিলিয়েশন অব কাস্টম, সেই বইটা যারা আপনারা পড়বেন, তার ছত্রে ছত্রে আমাদের জীবনের ব্যাথা বেদনা গাঁথা হয়ে আছে।

[1-20—1-30 P.M.]

তাঁর অ্যানিহিলিয়েশন অব কাস্টস আজকে আমাদের দিক-দর্শন, ধ্রুবতারার মতো আমাদের পথ দেখায়। তাই আমি আপনাদের কাছে নিবেদন করব তাঁর প্রতি শুধু শ্রদ্ধা ও ভালবাসা জানালেই হবে না, তাঁর প্রতিটি লেখা এবং বক্তৃতাকে কাজের মধ্যে দিয়ে প্রতিফলিত করে তুলতে হবে। তিনি যে পথ দেখিয়ে গেছেন সেই পথে আজও আমরা সঠিকভাবে চলতে পারছি না, কারণ নানান সামাজিক এবং অর্থনৈতিক বাধা রয়েছে। আজকে দেশে উগ্রপন্থা, ফান্ডামেন্টালিজিম মাথা চাড়া দিয়ে উঠেছে। এই সমস্ত অশুভ শক্তির মাথা চাড়ার বিরুদ্ধে যদি কেউ আমাদের পক্ষের নির্দেশ দিয়ে গিয়ে থাকেন, তাহলে তিনি হলেন ডঃ বি.আর. আম্বেদকর। তাই তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদনের সঙ্গে সঙ্গে একথা বলব যে, জাতপাত, বর্ণবিদ্বেষের আঘাতকে পাল্টা আঘাত দিয়ে চূর্ণ বিচূর্ণ করতে পারলেই তাঁর প্রতি প্রকৃত শ্রদ্ধা নিরেদন করা হবে। আমরা দক্ষিণ আফ্রিকার বর্ণবিদ্বেষীদের ঘৃণা করি। সেখানে মানুষ যেমন তাদের বিরুদ্ধে লড়াই করছেন—সেই মানুষদের আমরা সমর্থন করছি—তেমন ডঃ বি.আর. আম্বেদকর আমাদের দেশের বর্ণ বৈষম্যের বিরুদ্ধে আজীবন সংগ্রাম করেছেন। সমাজের নিপীড়িত, শোষিত মানুষদের সামাজিক এবং অর্থনৈতিক অধিকারকে সুপ্রতিষ্ঠিত করার সংগ্রাম তিনি করে গেছেন। কিন্তু সেই সংগ্রাম আমাদের দেশে আজও শেষ হয়নি, আমরা যদি আজকে সেই সংগ্রামের পাশে দাঁড়াতে পারি তাহলেই সার্থক হবে ডাঃ আম্বেদকরের প্রতি শ্রদ্ধা নিবেদন। আমরা কৃতজ্ঞ, তখনকার কংগ্রেস নেতৃত্ব তাঁর চিন্তাধারাকে মূল্য দিয়েছিলেন এবং সেই অনুযায়ী ভারতবর্ষের সংবিধান গড়ে উঠেছে। তিনি বেশি দিন আমাদের মধ্যে ছিলেন না। ১৯৫৬ সালের ৬ই ডিসেম্বর ৬৬ বছর বয়সে তিনি মারা গেছেন। তিনি দুঃখ, দারিদ্র, অভাব অনটনের মধ্যে দিন কাটিয়েছেন। আমি তাঁর সঙ্গে খুবই নিবিড়ভাবে যুক্ত ছিলাম। খুবই ছোট বয়স থেকে একজন সহকর্মি হিসাবে তাঁর পেছন পেছন চলবার চেষ্টা করেছিলাম। নিপীড়িত শোষিত সমাজের মুক্তির সংগ্রামে তিনি যে নেতৃত্ব দিয়ে গেছেন, তা আমরা কোনও দিন ভুলতে পারব না। এই প্রস্তাবের ওপরে বলতে উঠে আপনাদের কাছে এবং কংগ্রেসের কাছে, অর্থাৎ এই হাউসের কাছে আমাকে এই কথা বলতে হচ্ছে যে, যে দর্শন তিনি দিয়ে গেছেন, যে পলিটিক্যাল দর্শন সে সম্পর্কে দু'একটা কথা না বললে ঠিক হবে না। কি ছিল তাঁর পলিটিক্যাল দর্শন? তিনি পার্লামেন্টারি ডেমক্রাসিতে বিশ্বাস করতেন। হিংসা বা রক্তপাতের রাজনীতিতে তিনি বিশ্বাস করতেন না। তিনি চেয়ে ছিলেন পার্লামেন্টারি ডেমক্রেসির মধ্যে দিয়েই সমাজতন্ত্রে পৌছতে। অর্থাৎ তিনি পার্লামেন্টারি ডেমক্রেসির মধ্যে দিয়ে সোসাল ডেমক্রেসি চেয়েছিলেন। যার জন্য আজকে আমরা গর্ব অনুভব করি। কেন না আমাদের সেই সংবিধানের মধ্যে দিয়েই কংগ্রেস এখানে এবং কেন্দ্রে বার বার ক্ষমতায় এসেছে, আপনারা—কমিউনিস্টরা এখানে ক্ষমতায় এসেছেন। এবং বর্তমানে কেন্দ্রে যাঁরা আছেন তাঁরা সেই পথেই ক্ষমতায় এসেছেন। এটা আমাদের গর্বের কথা যে কমিউনিষ্ট পার্টিরও আমাদের সংবিধানের মধ্যে দিয়েই রাজ্যে ক্ষমতায় আসতে পেরেছে। গতকাল এগ্রিকাল[illegible] সম্বন্ধে বক্তব্য রাখছিলাম কতগুলি কথা বলেছিলাম, আমি বলেছিলাম যে, কৃষি শ্রমিকদের শিল্প

শ্রমিকদের মতই দেখতে হবে। এগ্রিকালচারাল লেবারদের ইন্ডাস্ট্রিয়াল লেবারদের মতো সুযোগ সুবিধা দেবার কথা ডঃ আম্বেদকর বলেছিলেন। তাদের জন্য প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির কথাও তিনি চিন্তা করেছিলেন। তিনি চেয়েছিলেন গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে দিয়ে সমস্ত সম্পদকে সরকারের হাতে নিয়ে আসতে হবে এবং দরিদ্র সাধারণ মানুষের সেবায় তাকে ব্যয় করতে হবে। সরকারই নিপীড়িত শোষিত মানুষদের সব রকম সুযোগ সুবিধা করে দেবে। তাই আমি এই প্রসঙ্গে সরকারের কাছে আবেদন করব যে, এখনো আমাদের যে সমস্ত ভূমিহীন তফসিলি আদিবাসী মানুষরা, অস্পৃশ্য মানুষরা আছেন, ন্যায় বিচার থেকে যাঁরা এখনো বঞ্চিত হচ্ছেন তাঁদের একটু ন্যায় বিচার দেবার ব্যবস্থা করুন। আজকে এখানে এবং দিল্লিতে যাঁরা সরকারে বসে আছেন তাঁদের উভয়ের কাছে আমার এই নিবেদন। আমাদের পশ্চিমবাংলায় ২ কোটির মত আদিবাসী এবং তফসিলি মানুষের বাস। ৮১ সালে তাদের সংখ্যা ছিল দেড় কোটি, আজ প্রায় দু কোটিতে পৌঁছেছে। ২২ পারসেন্ট আর ৬ পারসেন্ট, এখন তার সংখ্যাটা আরও বেড়ে গেছে। জানি, আজকে ডঃ বি.আর. আম্বেদকরকে নিপীড়িত মানুষ, ধনতান্ত্রিক মানুষ শ্রদ্ধা করবেন, নমস্কার জানাবেন। কিন্তু তাঁর দুঃখের প্রতি, তাঁর নিষ্ঠার প্রতি, তাঁর দর্শনের প্রতি, তাঁর বক্তব্যের প্রতি যদি প্রকৃত শ্রদ্ধা জানাতে হয় তাহলে তা বাস্তবে রূপায়িত করার চেষ্টা করতে হবে, তা যদি না করতে পারি তাহলে আমরা ঠিক জায়গায় পৌঁছতে পারবো না। তিনি যা করতে চেয়েছিলেন সেই কাজ তিনি হয়তো সম্পূর্ণ করতে পারেননি, কারণ তিনি অল্প বয়সে মারা গেছেন। আমি এই হাউসের কাছে, সকলের কাছে এবং মিঃ স্পিকার, আপনার মাধ্যমে সকলের কাছে আবেদন জানাতে চাই, যে ডঃ আম্বেদকরের মূল্যায়ন হোক, তিনি যে সমস্ত বই লিখেছেন সেই বইগুলো আমাদের এই লাইব্রেরিতে নেই, সেই সমস্ত বইগুলি এই লাইব্রেরিতে আনা দরকার, কারণ তাঁর লেখা বইগুলি আজকে সকলের পড়া প্রয়োজন রয়েছে। আমি একথা বলতে চাই, ভারতবর্ষে— পশ্চিমবাংলার অবহেলিত, নিপীড়িত মানুষের প্রতিনিধি হিসাবে, আইনসভার প্রতিনিধি হিসাবে তাঁর মূল্যায়ন আজও হয়নি। ডঃ বি.আর. আম্বেদকর যে অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তুলতে চেয়েছিলেন, যে সামাজিক কাঠামো গড়ে তুলতে চেয়েছিলেন সেই অর্থনৈতিক এবং সামাজিক কাঠামো আজকে গড়ে তুলতে হবে। ডাঃ আম্বেদকর আজকে দুঃখিত মানুষের মুক্তিদাতা হিসাবে চিহ্নিত হয়ে থাকবেন, বাবাসাহেব হিসাবে স্মরণীয় হয়ে থাকবেন। আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করার সঙ্গে সঙ্গে আর একবার তাঁকে শ্রদ্ধা জানিয়ে তাঁর পলিটিক্যাল ফিলোজফি, তাঁর চিন্তা-ধারা, তাঁর আদর্শকে সামনে রেখে সকলে এগিয়ে যাবার চেষ্টা করুন এই কথা বলে হাউসের একজন সাধারণ সদস্য হিসাবে তাঁকে শ্রদ্ধা জানিয়ে আমার তরফ থেকে এবং সকলের তরফ থেকে তাঁকে প্রণাম জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়-হিন্দ, বন্দে-মাতরম্।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় স্পিকার স্যার, ডঃ আম্বেদকরের জন্মশত বার্ষিকী যে শুরু হয়েছে সেই জন্মশতবার্ষিকী উপলক্ষ্যে আমাদের এই বিধানসভার তরফ থেকে যে প্রস্তাব উঠেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা রাখতে চাই।

মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় এই প্রসঙ্গে বলতে গিয়ে একটু ধাক্কা দিয়ে একটি কথা বললেন যে এখনও এই রাজ্যের মধ্যে পপুলেশন ভিত্তিক সিডিউল কাষ্ট,, অ্যান্ড সিডিউল ট্রাইবস্-এর যে রিজারভেশন পারসেন্টেজ অনুযায়ী যেটা হওয়া উচিত সেটা হয়নি। আমি এখানে ঘোষণা করতে চাই যে এটা হয়েছে, হয়তো প্রচার হয়নি, কিন্তু গত ২৭ মার্চ থেকে পশ্চিমবঙ্গসরকার গেজেট নোটিফিকেশন করেছেন যে পপুলেশন অনুযায়ী রিজারভেশন পারসেন্টেজ রেইজ করছে। ১৯৮১ সালের পপুলেশন যেটা রয়েছে সেটা হচ্ছে ২২ পারসেন্ট আর ৫ পারসেন্ট সামথিং অর্থাৎ ৬ পারসেন্ট এই 22% reservation for scheduled castes with effect from 27th March of this year. 6% reservation for the scheduled tribes with effect from the same date. এই কথাটা আমার মনে হয় অপূর্ববাবুর জানা নেই, যারজন্য তিনি এই কথাটা উল্লেখ করলেন। তাই উনি জানেন না বলে এই ইনফরমেশনটা দিলাম।[1]

[1-30—1-40 P.M.]

এখন ডঃ আম্বেদকরের সম্বন্ধে যে প্রশ্ন উঠেছে এবং আমরা যে প্রস্তাব রেখেছি তাতে তাঁর যে সামাজিক জীবন সে সম্বন্ধে বলা যায় যে, তিন ধরণের মানুষের মধ্যে ডিপ্রাইভেষণ থাকে সেগুলি হল অর্থনৈতিক, সামাজিক এবং সাংস্কৃতিক। এই ৩ ধরণের বৈষম্যের মধ্যে দেখা যায় অর্থনৈতিক এবং সাংস্কৃতিক অর্থাৎ শিক্ষা এবং সংস্কৃতিগত বৈষম্য পৃথিবীর সব দেশেই মানুষের মধ্যে কম বেশি থাকে, কিন্তু ভারতবর্ষেই তার ব্যতিক্রম। এখানে অর্থনৈতিক এবং সাংস্কৃতিক বৈষম্য ছাড়াও একটা সামাজিক বৈষম্য আছে এবং ভারতবর্ষের বহু মানুষ যুগ যুগ ধরে এই বৈষম্যের শিকার হয়েছে। পৃথিবীর সর্বত্রই এই সোস্যাল ডিভিসন অফ লেবার হয়েছিল, ইউরোপ এবং অন্যান্য দেশে কাজ বুঝে সোস্যাল ডিভিসন হয়েছে, কিন্তু কাজের দ্বারা মানুষের জাত সৃষ্টি হয়নি। ভারতবর্ষের বুকে তখন এই সমাজের স্থাপনা যাঁরা করেছিলেন সেই ইতিহাসের দিকে এখন যাবার সময় নয় কিন্তু যা দেখা যাচ্ছে তাতে সামাজিক ভাবে পেশাগত কাজগুলিকে প্রায় জন্মগত কাজে রূপায়িত করা হয়েছিল, এবং এই রকম রূপায়ণ করে কিছু মানুষকে শ্রমসাধ্য কাজ দেওয়া হয়েছিল। চাষী, ধোপা, কামার, কুমোর ইত্যাদি যে সমস্ত কাজে লেবার লাগছে সেই কাজগুলি ছোট জাতের জন্য ফেলে রাখা হয়েছিল। আজকে ভারতবর্ষের এই যে অবস্থা অস্পৃশ্যতার কথা বলা হয় সেই অস্পৃশ্যতা সম্বন্ধে ডঃ আম্বেদকর একটা সত্যিকারের কথা বলেছিলেন। আজ থেকে বহু কাল আগে অনেকে জন্ম সূত্রে যাঁরা ছোটজাত ছিলেন না কিন্তু পরিচিত সূত্রে যেমন মহাভারতের কর্ণ সুতপুত্র হিসাবে পরিচিত ছিলেন সেই রকম কর্ণ থেকে শুরু করে একলব্য, শম্বুক বহু ব্যক্তিকে সামাজিক বঞ্চনা ভোগ করতে হয়েছিল। তখনকার যুগে কর্ণ যুদ্ধ বিদ্যায় পারদর্শী ছিলেন। যেহেতু সুতপুত্র সেহেতু তাঁকে সারাজীবন ধরে সেই অসম্মান বইতে হয়েছিল। সেই রকম ডাঃ আম্বেদকর বিদ্যায় বুদ্ধিতে স্কলারদের মধ্যে উল্লেখযোগ্য পণ্ডিতদের মধ্যে একজন ছিলেন, শুধু ভারতবর্ষের নয়, সারা পৃথিবীর উল্লেখ্য পন্ডিতদের মতো হলেও তাঁকে জন্মসূত্রে তথা কথিত নিচ জাতে জন্ম হওয়ার জন্য কর্ণের মত সমস্ত বঞ্চনার শিকার হতে হয়েছে।

সজন্য তিনি যাতে আর কেউ ভারতবর্ষের মধ্যে এই রকম সামাজিক বঞ্চনার শিকার না ন, এই সামাজিক বঞ্চনা থেকে সাধারণ মানুষ যাতে মুক্তি পায় তার জন্য তিনি সারা ীবন চেষ্টা করে গেছেন। আমরা জানি সংবিধানে কতকগুলি ধারা ঢুকিয়ে দেওয়া হয়েছে যে ারাগুলির মধ্যে সামাজিকভাবে বঞ্চিত মানুষের কিছু রক্ষা কবচ দেওয়া আছে, এটাই ডাঃ াম্বেদকরের একটা মস্তবড় অবদান। এই রক্ষা কবচ হলো সরকারি ভাবে সিডিউল্ড কাষ্ট াবং সিডিউল্ড ট্রাইবস এর রক্ষার ব্যবস্থার জন্য চাকুরি অথবা বিদ্যা শিক্ষার অন্যান্য সুযোগ ্বিধার ব্যবস্থা করতে পারি। কিন্তু প্রশ্নটা হল, শুধু রিজারভেশন দিয়ে এতগুলো মানুষকে, াদের সংখ্যা টোটাল পপুলেশনের মোর দ্যান ২২ পারসেন্ট, সামাজিকভাবে উপরে তোলা াবে না। এ-ব্যাপারে চেষ্টা করা হচ্ছে ঠিকই এবং তারমধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতিও থাকতে ারে, কিন্তু এইভাবে চেষ্টা করে, সংবিধানের গ্যারান্টি দিয়ে বা আইনের গ্যারান্টি দিয়ে ২২ ারসেন্ট মানুষকে সামাজিকভাবে উপরে তোলা যায় এটা ঠিক নয়। তাঁদের অরিজিনই হচ্ছে াস্ত্র, শস্ত্র এবং শাস্ত্র কিন্তু তাদেরকেই ঐ সমস্ত অধিকার থেকে বঞ্চিত করে রাখা হয়েছিল। াজকে ভারতবর্ষে সামাজিক উৎপাদনের যে উপাদান—জল, জমি, টাকা-পয়সা, মিন্স অফ ্রডাকশন, সেই মিন্স অফ প্রডাকশনও ঐ সমস্ত মানুষের হাতে নেই। ডঃ আম্বেদকর বলেছিলেন য়, আজকে ভারতবর্ষের দরিদ্র মানুষের হচ্ছে এই সমস্যা। আজও ভারতবর্ষের দরিদ্র মানুষের ্মুক্তির প্রশ্নে তাঁর সেই প্রশ্নের মধ্যেই জড়িত রয়েছে। তাঁদের সেই মুক্তি কোন পথে হবে সেই ব্যাপারে আলোচনা করতে হবে, চেষ্টা করতে হবে যাতে তাঁদের অর্থনৈতিক দিক দিয়ে ্মুক্ত করা যায়। এই কয়টি কথা বলে আমাদের ভারতবর্ষের সংবিধানের অন্যতম রূপকার এবং সমাজ সংস্কারক ডঃ আম্বেদকারের প্রতি শ্রদ্ধা নিবেদন করছি এবং প্রস্তাবটিকে সমর্থন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ডঃ আম্বেদকারের জন্ম জন্মশতবার্ষিকী যা সারা ভারতবর্ষে মর্যাদার সঙ্গে পালন করবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং সেই প্রসঙ্গে তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে এই বিধানসভা থেকে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। ডঃ আম্বেদকর আমৃত্যু ভারতবর্ষে যারা অবহেলিত সেইসব মানুষকে সমাজের আর সব মানুষের সঙ্গে সম মর্যাদায় প্রতিষ্ঠিত করবার জন্য সংগ্রাম করে গেছেন। তাঁর সেই আপোষহীন সংগ্রামের প্রতি আমি শ্রদ্ধা জানাই। আধুনিক ভারতের সংবিধানের রূপকার হিসাবে তাঁর যথাযোগ্য স্বীকৃতি দিয়ে আমি এই প্রস্তাব সমর্থন করছি। অবহেলিত মানুষের প্রতি সামাজিক বৈষম্য দূর করতে তিনি যে সংগ্রাম চালিয়ে গেছেন সেই বৈষম্য আজও দূর হয়নি। এটা সবচেয়ে মর্মান্তিক তাঁর যে স্বপ্ন সেই স্বপ্নকে রূপায়িত করার ক্ষেত্রে সমাজের যাঁরা কর্ণধার সেই কর্ণধার হিসাবে তাঁদের সেই ব্যর্থতার কথা অস্বীকার করার কোনও উপায় নেই। তাঁর প্রতি যথাযোগ্য মর্যাদা দেখাতে গেলে তাঁর স্বপ্ন বৈষম্য দূরীভূত করা, সেই বৈষম্য দূরীভূত করার ক্ষেত্রে কোনও কার্যকর পদক্ষেপ নেওয়া হয়নি। ফলে বৈষম্য দূরীভূত করা যায়নি। যদি সত্যিকারের বৈষম্য দূরীভূত হত তাহলে রিজারভেশনের প্রশ্ন আসতো না। এটা অত্যন্ত লজ্জার কথা যে আজকেও

রিজারভেশনের প্রশ্ন আছে। এটা অত্যন্ত ট্রাজিক কনফেশন যে তাঁর যে স্বপ্ন সেটাকে রূপায়িত করা যায়নি। সংবিধান রচয়িতা হিসাবে—সংবিধানের যে ডেমোক্রেটিক ভ্যালুজ, যে ডেমোক্রেটিক নর্মস সংবিধান রচনার গোড়ার দিকে যেভাবে প্রতিফলিত হয়েছিল আজকে একটার পর একটা সংবিধান সংশোধন করে ডেমোক্রেটিক নর্মস, গণতান্ত্রিক অধিকারগুলিকে কুরুচিপূর্ণ মানসিকতা নিয়ে যেভাবে খর্ব করা হচ্ছে সেটা আজকে অত্যন্ত উদ্বেগের বিষয়। এটা ডঃ আম্বেদকরের যে আদর্শ সেই আদর্শ থেকে বিচ্যুত হবার একটা নমুনা। তার কতকগুলি নিদর্শন আমরা ইতিমধ্যেই পেয়েছি। এই সমস্ত বিচ্যুতির বিরুদ্ধে সংগ্রামের মাধ্যমে তাঁর প্রতি শ্রদ্ধা এবং সম্মানজ্ঞাপন করা হবে। এই কথা বলে আমি আর একবার তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-40—1-50 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক :** ডঃ বাবা সাহেব আম্বেদকরের জন্ম শতবার্ষিকীর উপর যে প্রস্তাব আনা হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। ডঃ বাবা সাহেব আম্বেদকার সারা জীবন ধরে শোষিত, বঞ্চিত, নিপীড়িত অস্পৃশ্য মানুষদের হয়ে সংগ্রাম করে গিয়েছেন। যদিও আমাদের দেশে আজও অস্পৃশ্য নিপীড়িত মানুষদের বিরুদ্ধে অত্যাচার চলছে। তাঁর জন্ম শতবর্ষ উপলক্ষ্যে এই সভায় আমরা তাঁর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি এবং সেই সঙ্গে আমাদের শপথ গ্রহণ করতে হবে যাতে বৈষম্য এবং অস্পৃশ্যতা দূর হয় তার জন্য আমরা সংগ্রাম করবো। তবেই তাঁর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করা হবে। শোষিত, বঞ্চিত মানুষের মুক্তির প্রশ্নে ডঃ আম্বেদকরকে সমর্থন করে এবং তাঁর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করে যে প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ বি.আর. আম্বেদকার, ডঃ বাবা সাহেব ভীমরাও রামজী আম্বেদকরের জন্ম শতবর্ষ উপলক্ষ্যে আমাদের মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। ডঃ বি, আর. আম্বেদকার ভারতবর্ষের ইতিহাসে একটা অবিস্মরণীয় নাম। তাঁর ছাত্র জীবন থেকে আরম্ভ করে যদি সমস্ত জীবন দেখা যায় তাহলে তাঁর জীবনটা সম্পূর্ণ সংগ্রামের জীবন। তিনি তথাকথিত তফসিলি সম্প্রদায়ের মধ্যে জন্মগ্রহণ করেছিলেন। তিনি যখন স্কুলে পড়তে গিয়েছিলেন তখন তাঁকে স্কুলে পড়তে দিতে অস্বীকার করেছিলেন। তা সত্ত্বেও তিনি স্কুলেরও এক প্রান্তে বসে শুনে শুনে লেখাপড়া করেছিলেন এবং এইভাবে পড়াশোনা করে তিনি বিরাট পন্ডিত হয়েছিলেন। তিনি যে শুধু বিশিষ্ট দার্শনিক ছিলেন তা নয়, তিনি একজন বিশিষ্ট আইনজীবী এবং অর্থনীতিবিদ ছিলেন। তাঁর প্রতি বৈষম্যের আঘাত এমন একটা জায়গায় পৌঁছে ছিল যে তিনি যখন বম্বে বার অ্যাসোসিয়েশনের মেম্বার হতে গিয়েছিলেন তখন সেই বম্বে বার অ্যাসোসিয়েশনের সদস্যরা তাঁর সদস্যপদে সই করতে দিতে চান নি। বম্বে বার অ্যাসোসিয়েশনের মেম্বার হবার জন্য তাঁর নাম সুপারিশ পর্যন্ত করতে চাননি। সেই সময়ে দু'জন মুসলমান সদস্য তাঁর নাম সুপারিশ করেন। তারপর তিনি বম্বে বার

অ্যাসোসিয়েশনের সদস্য পদ লাভ করেন। ডঃ বি.আর.আম্বেদকরকে সারাজীবন সংগ্রামের মধ্যে দিয়ে যেতে হয়েছে। তিনি কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলির নির্বাচনে হেরে গেলেন। বিধানসভা যখন অবিভক্ত ছিল তখন এখান থেকে তাঁকে নির্বাচন করে পাঠান হয়। সারোয়ার্দি তাঁকে সদস্য নির্বাচন করার জন্য সুপারিশ করেছিলেন। বি.আর. আম্বেদকর যেহেতু সিডিউল্ড কাষ্ট ছিলেন, তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে এখানে বক্তব্য রাখার জন্য কারো কারো এলার্জি দেখা যাচ্ছে। কিন্তু এই বিধানসভায় ৭৬ জন এম.এল.এ. আছেন যাঁরা সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব্স সম্প্রদায়ের এবং তাঁরা এখানে এসেছেন সংবিধানে রিজার্ভেশনের যে সুযোগ আছে তার সুযোগ নিয়েই আছেন। সেটা বি.আর.আম্বেদকর তৈরি করে দিয়েছেন। সবাই যদি মনে করেন যে এই সমস্ত কথায় পিনচ করলে তাঁর প্রতি সম্মান দেখানো হবে, রাজনীতি হয়ে যাবে, তাহলে বঞ্চিত মানুষের ক্ষোভ কিন্তু অন্যদিকে চলে যাবে। তখনকার দিনে উচ্চ সম্প্রদায়ের লোকেরা বোম্বের বার অ্যাসোসিয়েশনের মেম্বার যাতে বি.আর.আম্বেদকর না হতে পারেন তারজন্য সই পর্যন্ত করেননি। পুনেতে মোহনদাস করমচাঁদ গান্ধী তার বিরুদ্ধে অনশন পর্যন্ত করেছিলেন। শেষ পর্যন্ত তাঁর জীবন বাঁচাতে তিনি অনশন প্রত্যাহার করতে বাধ্য হয়েছিলেন। বি.আর.আম্বেদকর দীর্ঘদিন সংগ্রাম করে এসেছেন। তিনি সংবিধান তৈরি করেছিলেন। কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলির ডিবেটে তার প্রমাণ। সংবিধানের মধ্যে ফান্ডামেন্ট্যাল রাইটস যা আমরা পেয়ে থাকি সেই সংবিধানের মধ্যে ফান্ডামেন্ট্যাল রাইট্স্ এর ক্ষেত্রে তাঁর অবদান রয়েছে। সেই অবদান যদি থেকে থাকে, এটা ঠিক, ভারতবর্ষের জাতীয় জীবনে, যেহেতু তিনি সিডিউল্ড কাষ্ট ছিলেন, সেজন্য তাঁকে স্বীকৃতি দেওয়া হয়নি। পার্লামেন্টে দীর্ঘদিন যাবত বি.আর.আম্বেদকরের কোনও প্রতিমূর্ত্তি টাঙানো হয়নি। আজ নতুন সরকার এসে সেখানকার লবিতে তাঁর প্রতিমূর্ত্তি টাঙিয়েছেন। এটা তো অস্বীকার করা যাবে না? তিনি যে প্রতিভাবান ব্যক্তি ছিলেন, তিনি সংবিধান তৈরি করেছিলেন, এই কথায় কারো কারো এলার্জি হতে পারে। তিনি কংগ্রেসী না হলেও তাঁকে ডেকে ক্যাবিনেটে নেওয়া হয়েছিল। তিনি ড্রাফট্ কমিটির চেয়ারম্যান ছিলেন। তিনি শেষ পর্যন্ত সামাজিক অবিচারের জন্য ক্যাবিনেটের সদস্য পদ ছেড়ে দিয়েছিলেন এবং রিপাবলিকান পার্টি গঠন করেছিলেন। তিনি শেষ জীবনে বৌদ্ধ হয়ে গিয়েছিলেন। তিনি হিন্দু সমাজের কাছে কোনও মর্যাদা পাননি। যারজন্য তিনি বলেছিলেন—উই আর দলিতস্, হোয়েদার হিন্দুজ অর নট। যাঁরা সিডিউল্ড কাষ্ট সম্প্রদায়ের তাঁরা হিন্দু? মোহনদাস করমচাঁদ গান্ধী এ সম্বন্ধে বলেছিলেন—যে দেশের জলে অধিকার নেই, যে দেশের কুয়োতে আমার অধিকার নেই, যে দেশের রাস্তায় চলার আমার অধিকার নেই, সেই দেশ আমার কিনা সেটাই প্রথম কথা। যেখানে এই সামাজিক বঞ্চনা আছে, তার বিরুদ্ধে বি.আর. আম্বেদকর সংগ্রাম করে গিয়েছেন সারাজীবন ধরে। অতএব তাঁর প্রতি আমি আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করছি। কেউ যদি এই কথায় ইরিটেটেড হয়ে যান, তার বিরুদ্ধে আমি প্রতিবাদ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রদ্ধেয় বিনয় চৌধুরী মহাশয় ডঃ বি.আর. আম্বেদকরের জন্ম শতবর্ষে বিধানসভার তরফে যে প্রস্তাব উত্থাপন

করেছেন আমি তা সমর্থন করছি। স্বাভাবিকভাবেই লক্ষ্য করা যায় যে তিনি পশ্চাদপ সমাজের নেতা ছিলেন, এই কারণে বিরোধী পক্ষের কিছু কিছু সদস্য যখন আলোচনা চলছে তখন এমন কিছু কথাবার্তা, ভাবভঙ্গী করছেন যারফলে শ্রদ্ধা নিবেদনের নামে অনুষ্ঠানটিকে প্রহসনে পর্যবসিত করতে চলেছে।

[1-50—2-00 P.M.]

ডঃ বি.আর. আম্বেদকরের জীবন সম্পর্কে ধারণা নেই। ডঃ বি.আর.আম্বেদকর শুধু সংবিধান প্রণেতাই ছিলেন না, তিনি জনজীবনে একটা সুস্পষ্ট প্রভাব রেখে গেছেন। সমগ্র সমাজের বিরুদ্ধে বিশেষ করে পিছিয়ে পড়া শ্রেণীর মানুষের জন্য সংগ্রাম করেছেন এবং জীবনের বিভিন্ন ক্ষেত্রে তাঁর কৃতিত্ব অম্লান সাক্ষ্য রেখে গেছেন। ভারতবর্ষে যখন সংকীর্ণ জাতপাতের ভেদাভেদ ছিল তখন তিনি অত্যন্ত দৃঢ়ভাবে এর প্রতিকারের চেষ্টা করেছিলেন তার সেই প্রচেষ্টা এখনো অত্যন্ত দৃঢ়ভাবে প্রতিভাত। আজকে গোটা ভারতবর্ষে এখনো যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখতে পাবো যে যদিও আমরা প্রগতিশীল সমাজ ব্যবস্থায় উত্তীর্ণ হতে চলেছি কিন্তু তা সত্ত্বেও অস্বীকার করা যাবে না যে, সামন্ততান্ত্রিক চালগুলো এখনো চলছে। তারই প্রতিফলন এবং প্রতিচ্ছবি তিনি লক্ষ্য করেছিলেন তাঁর জীবনে। এরজন্যই তিনি নিরলস সংগ্রাম চালিয়ে ছিলেন। সামন্ততন্ত্রের বিরুদ্ধে তিনি সংগ্রাম করেছিলেন এবং তিনি মনে করেছিলেন এর দ্বারাই সমাজের আমূল পরিবর্তন হবে, সমাজের আমূল রূপান্তর হবে এবং দীর্ঘকালের বাধা এবং সমাজের বাধা দূর হতে পারবে। সেই বাধা দূর করবার জন্যই তিনি আপ্রাণ চেষ্টা করে গেছেন। ডঃ আম্বেদকরের সেই লড়াই চলবে এবং তাঁর আদর্শে অনুপ্রাণিত সাধারণ মানুষ সংগ্রাম করবে। আজকের ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার কংগ্রেস আমলে যখন মন্ডল কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়েছিল, সেই মন্ডল কমিশনের রিপোর্টে বলা হয়েছিল যে ভারতবর্ষে ৮০ ভাগ মানুষ এবং ৮০ ভাগ জনসাধারণ পশ্চাদপর জনসাধারণ। ভারতবর্ষের সম্পত্তিতে এক ভাগ মালিকানাও তাদের নেই। ভারতবর্ষে জনসাধারণের কর্মসংস্থানের যে সুযোগ আছে তারমধ্যে পশ্চাদপর জনসাধারণের ৪ শতাংশের সরকারি কর্মচারী নিযুক্ত হওয়ার ক্ষমতা নেই। এই হচ্ছে মন্ডল কমিশনের রিপোর্ট। আজকে সমাজের পশ্চাদপর মানুষের যে বঞ্চনা, সেই বঞ্চনার বিরুদ্ধে ডঃ আম্বেদকর তীব্র লড়াই করেছিলেন। আজকে ভারতবর্ষে যে এই পশ্চাদপরদের প্রতি বৈষম্যমূলক আচরণ এটা দূর করতে গেলে তিনি বুঝে ছিলেন যে সংগ্রাম করতে হবে। আজকে এই সমাজব্যবস্থাকে ধ্বংস করতে হবে এবং তারজন্য মেহনতি মানুষকে দিয়ে সমাজব্যবস্থা এবং রাষ্ট্রব্যবস্থা গড়ে তুলতে হবে। তারই ভেতর দিয়ে একটা জাতীয়তাবাদী পরিবেশ স্থাপন করতে সক্ষম হবে। এ সাধনাকে তিনি বাস্তবায়িত করতে সক্ষম হয়ে ছিলেন। এইকথা বলে আমি ডঃ আম্বেদকরের প্রতি শ্রদ্ধা নিবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ডঃ আম্বেদকরের জন্মশতবার্ষিকী উপলক্ষ্যে এই বিধানসভায় মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরী যে প্রস্তাব এনেছেন তা আ

সমর্থন করছি। মানুষের পরিশ্রম এবং প্রচেষ্টা কখনো বিফলে যায় না তার জাজ্বল্যমান প্রমাণ হচ্ছে ডঃ আম্বেদকার। আজকে তাঁর জন্মশতবার্ষিকীতে ভারতবর্ষের প্রতিটি মানুষ তাঁর প্রতি শ্রদ্ধা জানাচ্ছে। কিছুদিন আগে আমি যখন ত্রিপুরা গেছিলাম তখন ত্রিপুরা প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী নৃপেন চক্রবর্তীর সঙ্গে আমার আলাপ হচ্ছিল। তখন তিনি বলেছিলেন যে ডঃ আম্বেদকরকে আমরা চিনি না, তাঁকে চিনতে হবে, জানতে হবে। তিনি অনেক দুঃখেই বৌদ্ধ ধর্ম গ্রহণ করেছিলেন। ভারতের সমাজে তার যে প্রতিষ্ঠা এবং প্রচেষ্টা তার প্রতি মূল্য আমরা এতদিন দিইনি। আজকে এই কথা আমাদেরও মনে হচ্ছে যে এখনও ভারতবর্ষে সামাজিক দিক থেকে জাতীয় উন্নতির পথে যে বর্ণ বৈষম্য চলছে তার প্রমাণ এখনও শেষ হয়নি। কিন্তু এই কথা ঠিক ডঃ আম্বেদকর একজন গঠনতন্ত্রের বিশারদ হিসাবে যা রেখে গিয়েছেন আমার মনে হয় শাসকদলের যে প্রচেষ্টা এবং তার যে গঠনতন্ত্র বক্তব্য তার থেকে পিছিয়ে যাওয়ার অনেকবার চেষ্টা করেছেন। আজকে আমাদেরকে সেই প্রচেষ্টাকে এগিয়ে নিয়ে যেতে হবে। এই কথা ঠিক জয়ন্তবাবু বলেছেন সামাজিক শোষণ ও বৈষম্যকে দূর করার জন্য একটা সংগ্রাম প্রয়োজন, শ্রেণী সংগ্রাম প্রয়োজন। তা সত্ত্বেও গণতন্ত্র প্রিয় মানুষ ভারতবর্ষের, তাদের যে অবদান সেই অবদান থেকে তারা যদি পিছিয়ে না যায় তাকে প্রতিষ্ঠা করবেন এবং তাকে এগিয়ে নিয়ে যাবেন। আমাদের দেশকে এগিয়ে নিয়ে যেতে গেলে ডঃ আম্বেদকরের যে বক্তব্য তাঁকে স্মরণ করে এগিয়ে যেতে হবে। আমাদের মধ্যে এখনও যে অর্থনৈতিক সামাজিক বৈষম্য আছে তার বিরুদ্ধে সংগ্রাম করতে গেলে একটা গঠনতন্ত্রপ্রিয় মানুষের যে উদ্দেশ্য ছিল তা যতদিন আমাদের এই বৈষম্য দূর না হয় তারা আমাদের পাশে থাকবেন। এই কথা বলে তার প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে আমাদের মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, তার এই প্রস্তাব দীর্ঘদিন পরে বিধানসভায় আনবার জন্য। আজকে বি.আর.আম্বেদকারের সম্বন্ধে তিনি যে প্রস্তাব এনেছেন সত্যিই সে প্রস্তাব অত্যন্ত ধন্যবাদার্হ্য এবং সেই প্রস্তাবকে সমর্থন করি। আজকে শোষিত, নিপীড়িত লাঞ্ছিত মানুষের জন্য তিনি যা করে গিয়েছেন এবং যেভাবে লড়াই করে গিয়েছেন সেই পথই হচ্ছে মানুষের ক্ষেত্রে অন্তত আত্মতুষ্টির পথ এবং লড়াই করবার একটা বিশেষ পথ এবং নিঃসন্দেহে তিনি সেটাই দেখাতে পেরেছেন। আজকে সারা ভারতবর্ষ জানে ইন্ডিয়ান কনস্টিটিউশন তৈরি করতে তার কতখানি অবদান আছে, তিনি যে বাল্যজীবন থেকে লড়াই করেছেন সেটা আমরা ছোট ছোট কাগজে পড়েছি। বাল্যজীবনে তাঁকে যখন শিক্ষা লাভ করতে গিয়ে পাঠশালায় ধুলোয় লিখতে হোত তখন তাঁকে কোনও কাগজকলম দেওয়া হত না। ফলে তাঁকে ধুলোর উপর লিখতে হত। এবং তিনি যখন জল খেতেন তখন তার হাতে জল ঢেলে দেওয়া হত, এই রকমভাবে তাঁকে জল খেতে হত। আজকে যাঁরা শোষিত, নিপীড়িত, লাঞ্ছিত অবহেলিত তাদের মধ্যে দিয়েই তিনি উচ্চ শিক্ষা গ্রহণ করতে পেরেছেন। আবার এও দেখা গিয়েছে যে তাঁকে শেষ বয়সে বৌদ্ধ ধর্ম অবলম্বন করতে হয়েছে, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। আজকে তাঁর যে শিক্ষালাভ সেটা সত্যিই অত্যাবশ্যকীয় ব্যাপার।

তিনি শুধু আইনেই শিক্ষাবিদ ছিলেন না, তিনি আইন তো জানতেনই, তাছাড়াও বেদ বেদান্ত যেগুলি সেইগুলির উপর রিসার্চ টেনডেন্সি তার ছিল, তার ফলে মহাভারতের উপর শ্রীকৃষ্ণের উপর তিনি একটা রিসার্চ করেছেন। আমার বক্তব্য প্রতুল গুপ্ত এবং বঙ্কিম চ্যাটার্জি মহাশয় শ্রী কৃষ্ণের উপর লিখেছেন এবং তার চেয়ে আমার মনে হয় বি.আর. আম্বেদকরের যে অথেনটিক লেখা এবং রিসার্চের যে জ্ঞান সেটা দেখলেই বোঝা যাবে। আজকে আমরা ডক্টর বি.আর.আম্বেদকর শুধু যে সমাজের একটা বিশেষ নিপীড়িত জনগনের বন্ধু, বাবা তাদের লড়াই করবার নিশানা শুধু তিনি দেখাননি তিনি ইন্ডিয়ান কনস্টিটিউশন এর রক্ষাকবচ তৈরি করেই ক্ষান্ত হননি তিনি একটা রিসার্চ করে এটা মানুষের যে জন্মসূত্র একটা অধিকার আছে এবং যে অধিকার সম্বন্ধে আমরা নানা রকম কথা শুনি এবং সেই অধিকারের নির্দিষ্ট সীমায় পৌছানোর জন্য বিশেষভাবে চেষ্টা করে গেছেন। সেটা অত্যন্ত আনন্দের কথা যেটা আমাদের কে ভাবতে হবে এবং দেখতে হবে। আমি আজকে আপনার মাধ্যমে এবং তফসিলি মন্ত্রী, আদিবাসী মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয়কে অনুরোধ করবো তাঁর যে বই, তাঁর যে লেখা আছে সেই লেখাগুলিকে আজকে সরকারিভাবে অত্যন্ত কম মূল্যে যাতে পাওয়া যায়, জনগনের কাছে পৌছে দেওয়া যায় তার জন্য বিশেষভাবে ব্যবস্থা করা। অবিলম্বে এর ব্যবস্থা করা দরকার। আমি আশা রাখছি যে আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রী সেই আবেদনে সাড়া দেবেন এবং সমাজে যাঁরা অবহেলিত, তাঁদের অর্থাৎ সেইসব মানুষের কাছে তাঁর লেখা তাঁর উপদেশ পৌছে দিতে বিশেষভাবে সচেষ্ট হবেন। এই বলে আমি আজকের এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00—2-10 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডক্টর বি.আর.আম্বেদকরের জন্মশতবর্ষ উদযাপন উপলক্ষ্যে মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয় তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদনের জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সকলেই জানি তিনি শুধু ডঃ বি. আর. আম্বেদকর হিসাবেই পরিচিত ছিলেন না তিনি ভারতবর্ষের সু-সন্তান ছিলেন। এটা তাঁর কর্মধারার মধ্যে দিয়েই প্রতিফলিত হয়েছে এবং সম্প্রতি ভারত সরকার তাঁকে ভারতরত্ন উপাধিতে ভূষিত করেছেন। এটা ভারতবর্ষের সর্বোচ্চ সম্মান এবং সেই সম্মানে তাঁকে ভূষিত করা হয়েছে, যদিও এটা অনেক বিলম্বে করা হয়েছে। আম্বেদকার মহাশয় যে শুধু একজন পন্ডিত ব্যক্তি ছিলেন তা নয়, তিনি যে একজন সংবিধান বিশেষজ্ঞ ছিলেন তা নয়, সংবিধান রচনার ক্ষেত্রে অগ্রণী ভূমিকা পালন করেছিলেন তা নয়, তিনি ছিলেন একজন মহান দেশপ্রেমিক, এবং জাতীয়তাবাদী, গণ-চেতনাসম্পন্ন মানুষ, মানবতাবাদ এর প্রতি চরম পৃষ্ঠপোষক ছিলেন। মানুষের ন্যায্য অধিকার প্রতিষ্ঠিত করবার ক্ষেত্রে, তিনি সক্রিয় ভূমিকা গ্রহণ করে গেছেন। তিনি যে শুধু তফসিলি উপজাতিদের কল্যাণের জন্য চেষ্টা করে গেছেন তা নয় সমগ্র পশ্চাদপট মানুষের কল্যাণের জন্য এবং তাঁদের অধিকার যাতে রক্ষিত হয়, তাঁরা যাতে ন্যায় বিচার এবং সু-বিচার পেতে পারে তার

জন্য চেষ্টা করে গেছেন। আমাদের উচিত হবে সমাজের অস্পৃশ্যতা দূর করবার জন্য ডঃ বি. আর. আম্বেদকরের পদাঙ্ক অনুসরণ করা, যদিও দেশ স্বাধীন হয়েছে ৪০ বছরের চেয়েও বেশি। যদিও আমরা বিজ্ঞানের কথা বলি এবং বিজ্ঞান নিয়ে অনেক উন্নয়নের কথা বলি, আমরা নানা রকম উন্নয়নের কথা ভাবছি কিন্তু প্রকৃতপক্ষে আমরা মানুষকে প্রকৃত মর্যাদার আসনে কিভাবে সুপ্রতিষ্ঠিত করতে হয় সেই সম্বন্ধে ধ্যান-ধারণা আমরা এখনও আয়ত্ত করে উঠতে পারিনি। সেদিকে আমাদের নজর দিতে হবে এবং এই কথা বলে ডঃ বি.আর. আম্বেদকরের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় মহাশয়, ডঃ আম্বেদকরের ব্যাপারে কন্ট্রোভার্সির কোনও কথাতেই নেই। কারণ, তিনি সামাজিক ন্যায় বিচারের জন্য সারা জীবন সংগ্রাম করে গেছেন। অনেক বিলম্বে হলেও তার স্বীকৃতি দেওয়া হয়েছে। কিন্তু যারজন্য সংগ্রাম করেছেন সেই অভিশাপ আজও আমাদের সমাজে রয়েছে। সেজন্য যেটা সবচেয়ে দরকার সেটা হচ্ছে এই অভিশাপের অবসান হওয়া দরকার। সেজন্য আমি যেটার জোর দিতে চাই সেটা হচ্ছে, আমাদের পশ্চিমবঙ্গ সরকার থেকেও সেই চেষ্টা করতে হবে, এই বছরটাকে যাতে প্রকৃত অর্থে সামাজিক ন্যায় বিচারের বছর হিসাবে নিয়ে সমাজের ভেতরে যা ভেদাভেদ আছে সেটাকে দূর করতে হবে। তারজন্য আমরা যে কর্মসূচী নেব তার মধ্যে একটা হচ্ছে কলকাতা শহরে আমরা একটা সেমিনার অর্গানাইজ করব, ভারতবর্ষের প্রখ্যাত যাঁরা সমাজতত্ত্ববিদ তাঁরা সেখানে আলোচনা করবেন এই সমস্ত জিনিসগুলি যার ভিত্তি হচ্ছে চতুর্বর্ণ এবং মনুসংহিতা। এই ব্যাপারে ওঁর একটা বিখ্যাত বই আছে সেটা হচ্ছে অরিজিন অ্যান্ড জেনেসিস অব কাস্ট, আর আছে হু আর দি শুদ্রজ। অনেকে ভুল করে তাঁকে মডার্ণ মনু হিসাবে আখ্যা দিয়ে থাকেন, কারণ মনুসংহিতা হচ্ছে দি বেড-রক অব কনজার্ভেটিজম অ্যান্ড অবসকিউর‍্যানটিজম, এই রকম অনেকগুলি ব্যাপার রয়েছে। সেজন্য তাত্ত্বিক দিক থেকে থিওরিটিক্যালি এর বেসিসে আলোচনা করতে হবে, প্র্যাকটিক্যাল দিক থেকেও আলোচনা করতে হবে। তাছাড়া স্কুল কলেজের ছাত্র-ছাত্রীদের ভেতর আম্বেদকর সম্বন্ধে রচনা লেখার প্রতিযোগিতা হোক, সেই প্রতিযোগিতায় যেটা শ্রেষ্ঠ হবে সেটাই ছাপানো হবে। এই জিনিস করতে যাচ্ছি। তারপর আমরা করব কি—মেটিরিয়্যালি উনি নিজেও বুঝেছেন ভাল করে, ওঁর জীবনী সম্বন্ধে আমিও পড়েছি, আমার মনে হয় উনি একটা জিনিস পড়তেন সেটা হচ্ছে সমাজের সম্পত্তির যে অধিকার তা সকলের সমান থাকবে এবং সেই সঙ্গে তিনি চেয়েছিলেন অ্যাবলিশন অব প্রাইভেট প্রোপার্টি। মানুষের বাঁচার উপাদান যেগুলি তার উপর যদি ব্যক্তি মালিকানা থাকে তাহলে সেই মালিকানার জন্য সব সময় সমাজের শোষণ থাকে। সেজন্য আমাদের সংবিধানের প্রিঅ্যাম্বলে বলা আছে মানুষকে সোস্যাল জাসটিস দিতে হবে, সেখানে পরিষ্কার বলা আছে ইকনমিক, পলিটিক্যাল, সোসিয়াল এই তিনটি বিষয়ে প্রতিটি মানুষের ইকোয়াল অপরচুনিটি থাকবে। এই জিনিসের দরকার আছে। সেজন্য সেইসব ব্যাপারে আমাদের কতকগুলি কাজ করার আছে, বিশেষ করে টু বিগিন উইথ আমাদের কিছু করার জন্য পরিকল্পনা নিতে হবে সাক্ষরতা দিবসে। আগামী ১৯৯১ সালে সেনসাস হবে, এখনও সময় আছে, সেজন্য প্রশ্ন

নিতে হবে। নিরক্ষরতার ক্ষেত্রে আমাদের পজিশন কত নেমে এসেছে কেরালা থেকে। সেজন্য সাক্ষরতা সম্বন্ধে কতকগুলি পরিকল্পনা নিতে হবে। সেজন্য যেসব জায়গা হরিজন অধ্যুষিত আছে, যেমন শহরাঞ্চলে পৌর এলাকায় যেখানে বস্তি আছে যেখানে এরা সব বাস করেন সেখানে প্রকল্প গ্রহণ করতে হবে। হরিজন এলাকায় নাগরিক জীবনের উন্নতির জন্য সেখানে যে জলকল, পায়খানা ইত্যাদি যে সমস্ত জিনিসগুলি আছে সে সম্বন্ধে পরিকল্পনা নিতে হবে, আরও কিছু যা করবার সেটা দেখতে হবে। সেটা বলা যেতে পারে বহুদিন পরে বিলম্বে হলেও কিছু প্রাঃ শ্চত্ত করলাম, ভারতরত্ন দিয়ে দিলাম তাতে হবে না, আমরা নিজেরা অবহেলা করে ে অপরাধ করেছি সেই অপরাধের স্থাপন করা হচ্ছে না নয়, চিরকালের জন্য এই অভিশাপ দূর করার জন্য উদ্যোগ হওয়া উচিত। সমাজ জীবনে এই ভেদাভেদকে ব্যবহার করে বিচ্ছিন্নতাবাদ জন্ম গ্রহণ করেছে। কর্মের মধ্যে বিভাগ আর মানুষের মধ্যে বিভাগ এই দুটোর মধ্যে তফাত আছে। দুই ভাইয়ের একজন অফিসে কাজ করছে, আর একজন শিক্ষকতা করছে এদের মধ্যে কি বিভিন্ন জাত হয়?

[2-10—2-20 P.M.]

এতো হয় না। সেই জন্য শ্রমিকরা নানা রকম কাজ করবে। সেইজন্য থিওরী করা হলো। কাজেই এই জিনিস টেকে না। সমস্ত দিক থেকেই এই জিনিস পুষে রাখার জন্য এটা করা হলো। এটা ভারতবর্ষের ঐতিহ্য পরম্পরার বিরোধী। বৌদ্ধ থেকে আরম্ভ করে চৈতন্য পর্যন্ত বরাবর এর বিরুদ্ধে কথা বলে গেছেন। ভারতবর্ষে বিভেদ বাড়াতে এই জিনিস করা হয়েছে। ভারতবর্ষের নিপীড়িত মানুষদের শোষণ করতে চায়। সেই শোষণের জন্য বিভেদ সৃষ্টি করে রাখতে চায়। ইংরেজদের যে ডিভাইড রুল পলিসি, সেটাই করতে চায়। আমি জানি আমেরিকার অনেক ইউনিভার্সিটি আমাদের দেশের এই সমস্ত সমাজের নানান দিক নিয়ে স্টাডি করে। এটা ভালর জন্য করে না। তারা এটাকে ব্যবহার করে ডিস্টেবিলাইজেসন করার জন্য। এই ডিস্টেবিলাইজেসন করার জন্য অনেক কিছু হয়েছে। তাই সামগ্রিক ভাবে দেশের দুস্থ মানুষের কল্যাণের জন্য এটার দরকার আছে। এমনি করে মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করে শোষণ, অত্যাচার কায়েম করে রাখতে চায় তার অবসান হওয়া দরকার। সেই জন্য সুনির্দিষ্ট কর্মসূচীর ভিত্তিতে ১ বছর ধরে তাঁর জন্ম শতবার্ষিকী বছর পালন করার প্রস্তাব রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury was then put and agreed to.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment motion. The first is from Dr. Manas Bhunia on the Subject of acute power crisis resulting in economic crisis in West Bengal. The second is from Shri Ambica Banerjee on the subject of alleged raid in

the flat of one businessman in Jorasanko area by three sergeants of Calcutta Police and the third is from Shri Saugata Roy on the subject of alleged murder of Calcutta based businessman in Assam resulting in panic to the industry in Calcutta.

The members may discuss the subject matters of the first and the second motions during discussion of the Budget of the concerned department. The Members may also call the attention of the concerned Ministers on the subject through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withold my consent to these two motions. One Member of the party may, however, read out the text of his motion as amended.

The third motion relates to a matter which is not primarily the concern of the State Government. I, therefore, do not accept this motion.

**Shri Ambica Banerjee :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter or urgent public importance and of recent occurrence, namely :-

3 Sergeants of Calcutta Police raided the flat of a businessman in Tara Chand Street in the Jorasanko area. They robbed him of money and things.

## Calling Attention to Matters of Urgent Public Importance

[2-10—2-20 P.M.]

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :-

1. Non-availability of Non-Judicial Stamps of lower denominations — Shri Deb Narayan Chakraborty
2. Alleged scarcity of drinking water in Calcutta — Shri Sultan Ahmed
3. Reported pollution of the Damodar by discharge of furnace oil in the water — Shri Lakshman Chandra Seth and Shri Prabuddha Laha
4. Reporting burning to death of an old couple at Madhupur village P.S. Dinhata in the district of Cooch Behar — Shri Saugata Roy And Shri Sudip Bandyopadhyay

5. Reported robbery and snaching in the Arambagh sub-division during the past few days and inaction of police — Shri Shiba Prasad Malick

6. Alleged murder of two persons at Brindaban Mullik Lane, under the P.S. Bantra, Howrah, resulting in panic in the area — Shri Ambica Banerjee

7. Alleged decoity in the house of one Mr. Kirti Shaw under the Jorasanko P.S. conducted by three policemen. — Dr. Manas Bhunia

8. Alleged death of one Shri Bhola Kotal in the Fulbagan P.S. Lock-up. — Shri Gobinda Chandra Naskar

9. Alleged murder of one Noyaz Sekh and injury to his three sons at Paharpur Dahapara village under P.S. Islampur by the anti-socials. — Shri Mannan Hossain

I have selected the notice of Shri Deb Narayan Chakraborty on the subject of 'Non-availability of Non-Judicial stamps of lower denomination'.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 25th.

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং আপনার দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলছি। স্যার, আপনি জানেন, আজ থেকে এক মাস আগে দুজন ছাত্রের মৃত্যুকে কেন্দ্র করে হাওড়ায় উত্তেজনার সৃষ্টি হয়। তাদের একজন সামাজবিরোধীদের হাতে এবং অন্যজন পুলিশের গুলিতে মারা যায়। এই মৃত্যুকে কেন্দ্র করে হাওড়ার মানুষদের মধ্যে এমনই উত্তেজনার সৃষ্টি হয়েছিল যে হাওড়ার পুলিশকে ব্যারাকের মধ্যে ঢুকে যেতে হয়। মাননীয় মুখ্যমন্ত্রীর আবেদনে সাড়া দিয়ে সমস্ত রাজনৈতিক দলের লোকরা মিলে সেখানে যাতে উত্তেজনা প্রশমিত হয় তার জন্য

চেষ্টা করেছিলেন। সেই সময় মাননীয় মুখ্যমন্ত্রী স্থানীয় কয়েকজন এম.এল.এ.কে ডেকে কিছু প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমরা ঐ ঘটনার জুডিসিয়াল এনকোয়ারি চেয়েছিলাম এবং এই হাউসে এডজর্নমেন্ট মোশানও এনেছিলাম কিন্তু তিনি তাতে রাজি হন নি। তিনি বলেছিলেন অ্যাডমিনিস্ট্রেটিভ এনকোয়ারি করবেন। সেই সঙ্গে সঙ্গে তিনি বলেছিলেন যে ১৭/১৮ জন লোক যারা গুলিবিদ্ধ হয়েছিলেন তাদের চিকিৎসার ব্যয়ভার সরকার বহন করবেন। তা ছাড়া ঠিক হয়েছিল যে দুজন ছাত্র যাদের মৃত্যু হয়েছে তাদের পরিবারকে অন্তত সাময়িকভাবে ১০ হাজার টাকা করে অনুদান দেবেন। যদিও সেখানে একটি ছাত্রের পিতা—তিনি বামপন্থী শিক্ষক তিনি ঘৃনাভরে সেই দান পরিত্যাগ করেছিলেন কিন্তু আর একটি ছাত্র—যার মা বৃদ্ধ পঙ্গু বাবা এবং একটি শিশু সন্তানকে নিয়ে আজ অনাহারে দিন কাটাচ্ছেন সেখানে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও তাদের একটি পয়সাও দেওয়া হয়নি। তা ছাড়া হাওড়ার মেয়র সাংবাদিকদের সামনে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ৫ হাজার টাকা করে দেবেন কিন্তু তারও একটি পয়সাও দেওয়া হয়নি। চিকিৎসার ব্যয়ভার যা বহন করতে সরকার প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন তার একটি পয়সাও সেইসব মানুষ পায়নি। মুখ্যমন্ত্রী মহাশয় ব্যস্ত মানুষ, তাঁর দুটি ছাত্রের মৃত্যুর কথা মনে না থাকতে পারে কিন্তু তাঁর তো একটি ডিপার্টমেন্ট আছে এবং সেখানে তাঁর অফিসাররা আছেন তাঁরা তাঁকে এটা মনে করিয়ে দেবেন না কেন? স্যার, তারা যাতে টাকা পায় সেটা দেখার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন কুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সুন্দরবনের বিস্তীর্ন অঞ্চলের নদীবাঁধগুলি একটা ভয়ঙ্কর অবস্থায় এসে পৌছেছে। সেচ বিভাগ এই সমস্ত নদীবাঁধ এবং বাউন্ডারি মেরামতের ও নির্মাণের দায়িত্বে আছেন। গত দু বছর ধরে আমরা দেখছি সেচ বিভাগ বাঁধ নির্মাণ এবং মেরামতের ব্যাপারে উদাসীন। আগামী বছর আমন চাষ ঠিকমতো উঠবে কি না তা সম্পূর্ণ নির্ভর করছে এই বাঁধগুলি নির্মাণ ও মেরামতের উপরে। আমরা বারবার এ সম্পর্কে বলেছি—মিনিস্টারকে বলেছি, চিফ ইঞ্জিনিয়ার, সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার সবাইকে বলেছি এবং দরবার করেছি। আলিপুরে ডিভিসানে পর্যন্ত বলেছি কিন্তু কাকস্য পরিবেদনা—কোথাও কিছু হচ্ছে না। এমনভাবে টেন্ডার করা হচ্ছে যে টেন্ডার অ্যাকসেপটেড হচ্ছে না। স্যার, আপনি শুনেছেন, এই হাউসেই মেনশন হয়েছে যে আমাদের ক্যাশ ক্রপ রবি শস্য সেটা নষ্ট হয়ে গিয়েছে। দুমাস যাবত বৃষ্টির ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। পান একমাত্র নির্ভরশীল তা গিয়েছে সানফ্লাওয়ার গিয়েছে লঙ্কা গিয়েছে, তরমুজ গিয়েছে এর পর যদি আমন যায় তাহলে সুন্দরবনের লক্ষ লক্ষ চাষী এক অনিশ্চিত অবস্থায় পড়বে। এই জায়গায় দাঁড়িয়ে আমি দাবি করছি যে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়, তিনি আমাদের সামনে কিছু বলুন, কারণ সুন্দরবন বিস্তীর্ন অঞ্চল যেটা দক্ষিণ ২৪ পরগনা গ্রানার বলে পরিচিত, এই অঞ্চলে যদি চৈত্র এবং বৈশাখের কোটালে যদি কোনও জল ঢোকে তাহলে আমন ধান হবে না এবং পরবর্তী বছরে রবি ক্রপ, রবি কাল্টিভেশন হবে না, এই সম্পর্কে সবাই একমত। সুতরাং এই বিষয়ে মন্ত্রী মহাশয় উদ্যোগ গ্রহণ করুন এবং

আমাদের এখানে আশ্বাস্ত করুন। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, সেচ দপ্তরের এই বিষয়ে নানাভাবে জানানো হয়েছে, বারবার ঐ দপ্তরে ঘোরা হয়েছে, কিন্তু কোনও কাজ হয়নি। ওরা শুধু ভাবছেন গঙ্গার ভাঙনের কথা, পদ্মার ভাঙনের কথা। কিন্তু ডাইন ষ্ট্রিমে যে ভাঙন হচ্ছে, ঘোড়ামারা ভেঙে যাচ্ছে, বুড়ি গঙ্গা নদীতে ভাঙন হচ্ছে, পাথর প্রতিমা ভাঙছে, এই সব মিলিয়ে যে একটা মাস্টার প্ল্যান করা অত্যন্ত প্রয়োজন, তা করা হচেছ না, মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি, তিনি এই সম্পর্কে এখানে তাঁর বক্তব্য রাখুন।

2-20—2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর নিরাপত্তা নিয়ে আমরা সকলেই খুব উদ্বিগ্ন। কারণ কালকে এই নিয়ে কিছু আলোচনা হয়েছে এবং আজকের পত্র পত্রিকায় দেখা যাচ্ছে মুখ্যমন্ত্রীর জীবন আশঙ্কা রয়েছে এবং নাকি একদা চক্রান্ত চলছে। আমি জানিনা, আজকে এখানে মন্ত্রীরা নেই, থাকলে এই বিষয়ে জবাব পেতাম। আমাদের জিজ্ঞাস্য, মুখ্যমন্ত্রীকে আনন্দ মার্গীরা হত্যা করবে, এ কি প্রচার? যদি তা না হয়, আমরা সকলে মুখ্যমন্ত্রীর নিরাপত্তা নিয়ে খুব উদ্বিগ্ন। তাঁর জন্য কি কি ব্যবস্থা করা হয়েছে, সেটা জানতে চাই। যদি কম ব্যবস্থা থাকে তাহলে সেই ব্যবস্থাকে জোরদার করার দরকার আছে। কারণ আমাদের পশ্চিমবাংলায় পুলিশ প্রশাসন বলে কিছু নেই। যদি থাকতো তাহলে এই আনন্দমার্গীদের খুন করা, পুড়িয়ে মারা এই হতো না। স্বাভাবিক ভাবে সেই কারণে আনন্দমার্গিরা ভাবছে, মুখ্যমন্ত্রীকে হত্যা করে তার প্রতিশোধ নেবে। এই বিষয়ে মুখ্যমন্ত্রী যদি থাকেন তাহলে তিনি এই বিধানসভায় এসে একটা স্টেটমেন্ট করুন এই দাবি করছি। তিনি সত্যই অনুভব করছেন কি না যে তাঁর বিরুদ্ধে চক্রান্ত চলছে এবং কোথা থেকে সেই চক্রান্ত আরম্ভ হয়েছে, এই বিষয়ে আমাদের বিস্তারিত ভাবে জানার দরকার আছে। কারণ তিনি আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী। তিনি যদি এই বিধানসভা ভবনে থাকেন তাহলে তিনি এখানে একটা স্টেটমেন্ট দিন, কিংবা কোনও দায়িত্বশীল মন্ত্রী এসে এই বিধানসভায় স্টেটমেন্ট দিন এই সম্পর্কে যে তাঁর নিরাপত্তার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, তাঁর জন্য বিশেষ কোনও ব্যবস্থা হয়েছে কি না, যদি না হয়ে থাকে তাহলে দিল্লি থেকে কোনও নিরাপত্তার ব্যবস্থা করা হচ্ছে কিনা ব্ল্যাক ক্যাট নিয়ে এসে। প্রধান মন্ত্রী ভি.পি.সিং এর জন্য বর্তমানে কয়েক হাজার ব্ল্যাক ক্যাটের ব্যবস্থা করা হয়েছে, আমাদের মুখ্যমন্ত্রীর জন্য অন্তত কয়েকশত ব্ল্যাক ক্যাটের ব্যবস্থা করা হোক। আমাদের মুখ্যমন্ত্রীর কি বুলেট প্রুফ গাড়ি আছে, সেই বিষয়েও আমাদের জানার প্রয়োজন আছে। আজকে সকাল বেলা থেকে দু তিনটে টেলিফোন পেয়েছি, যাতে তারা আমাকে জানিয়েছে, খবরের কাগজে যা বেরিয়েছে, এই সম্পর্কে যেন আমি বিধানসভায় কিছু বলি, সেই জন্য আমি এখানে একটা স্টেটমেন্ট দাবি করছি। আমি একজন পুলিশ অফিসারকে জিজ্ঞাসা করেছিলাম এই সম্পর্কে, তিনি কিছু বলতে পারলেন না।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও মাননীয় খাদ্যমন্ত্রী আজকে এই সভায় উপস্থিত নেই, তবুও আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মন্ত্রী

হিসাবে দেশ বিদেশ ঘুরতে হয়, নানা কাজকর্ম করতে হয়, চিন্তাভাবনা করতে হয়, তা সত্ত্বেও আমি বিশ্বাস করি তাঁর দপ্তরের কাজকর্ম তিনি দেখবেন। আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় লবণের দাম বর্তমানে তিন টাকা থেকে সাড়ে তিন টাকায় উঠেছে। গত এক মাস আগেও দু টাকা ছিল। দিন দিন তা বাড়তে বাড়তে তিন টাকা থেকে সাড়ে তিন টাকায় উঠেছে। সরষের তেলের দামও প্রতি দিন লাফিয়ে লাফিয়ে বাড়ছে এবং ২৫ থেকে ২৭ টাকা হয়েছে। রেশনে চাল, গম নেই। ফলে বাজারে চাল এবং গমের দাম দিনের পর দিন বাড়ছে। ওখানকার প্রশাসনকে যখন জিজ্ঞাসা করা হচ্ছে, গরীব মানুষ একটু লবণ ভাত খাবে, লবণের দাম এত বাড়ছে কেন? তারা সরাসরি উত্তর দিচ্ছে, কেন্দ্র দিচ্ছে না, অতএব আমরা কি করতে পারি? ব্যবসায়ী মহলকে যখন জিজ্ঞাসা করা হচ্ছে, হ্যাঁ মশাই, লবণের কি হলো, এতো দাম বাড়ছে কেন? তারা বলছে, আরও বাড়বে, আমরা সাপ্লাই পাচ্ছি না, এজেন্টরা লবণ দিচ্ছে না। অর্থাৎ একটা ভয়াবহ পরিস্থিতি লবণ, সরষের তেল, চাল, গম, ইত্যাদি নিয়ে দেখা দিয়েছে। মানুষ দারুন ক্ষুব্ধ হয়ে উঠেছে। আমি আশা করবো মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় তাঁর বিভিন্ন কাজের ভেতরেও এই দপ্তরটির প্রতি একটু লক্ষ্য দেবেন এবং এই সংকটের হাত থেকে সাধারণ মানুষদের রেহাই দেবেন। এই বিশ্বাস এবং আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এই সভায় মাননীয় খাদ্যমন্ত্রীর অনেক বিবৃতি শুনেছি, অনেক বড় বড় কথা তিনি বলেছেন। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে আজকে আমরা দেখছি আমাদের মুর্শিদাবাদ জেলায়—সীমান্তবর্তী জেলা—কেরোসিন তেল এবং চিনির অত্যন্ত সংকট দেখা দিয়েছে। রমজান মাসে মানুষকে চিনি এবং কেরোসিন তেল ঠিকমত সাপ্লাই দেওয়া হচ্ছে না। উপরন্তু যে সামান্য চিনি দেওয়া হচ্ছে তা খাওয়ার অনুপযুক্ত। আমি সেই চিনির নমুনা নিয়ে এসেছি। রেশনে নোংরা চিনি দেওয়া হচ্ছে। সেই চিনি খেয়ে বহু মানুষের ফুড পয়জন হয়েছে। রমজান মাসে মানুষ সারা দিন শুকিয়ে থাকার পর রেশন দোকান থেকে চিনি নিয়ে গিয়ে দেখছে যে, সে চিনি এতই নোংরা যে তা খাওয়া যায় না। একে বাজারে ন্যায্য দামে চিনি পাওয়া যাচ্ছে না। অপর দিকে রেশন দোকান থেকে নোংরা মিশিয়ে চিনি বিক্রি করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি যে, ঐ চিনি কি এফ সি আই সরবরাহ করছে, না রেশন দোকানের মালিকরা চিনিতে নোংরা মেশাচ্ছে? আমি এই প্রসঙ্গে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে দাবি করছি যে, তিনি এবিষয়ে তদন্ত করে প্রকৃত সত্য আমাদের জানান। আমরা দেখছি আমাদের জেলায় সাধারণ মানুষ দিনের পর দিন রেশন দোকানে গিয়ে ধর্ণা দেওয়া সত্ত্বেও কোনও কিছু পাচ্ছে না। সেগুলিতে একটা চক্র গড়ে উঠেছে, ৫০ পয়সার কুপনের মাধ্যমে সেখানে লাইনের ব্যবস্থা হয়েছে। ৫০ পয়সার কুপন কিনলে রেশনে চিনি পাওয়া যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে তদন্ত দাবি করছি। যে চিনি সরবরাহ করা হচ্ছে সেই চিনি এফ সি আই সরবরাহ করছে, না রেশন ডিলাররা চিনিতে নোংরা মিশিয়ে তা

জনসাধারণের মধ্যে বন্টন করছে? এবিষয়ে অবিলম্বে তদন্ত করা দরকার এবং সেই তদন্ত আমি দাবি করছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী সুরজিৎশরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি সাম্প্রতিক বিষয় নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, আপনি জানেন, অবসরের বয়স নিয়ে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের সঙ্গে রাজ্যসরকারের যে বেদনাদায়ক অস্বস্তিকর মতভেদ দেখা দিয়েছে তাতে অনেকের সঙ্গে আমিও উদ্বিগ্ন এবং চিন্তিত। শিক্ষক সমাজের ধারাবাহিক সংগ্রামের যে ঐতিহ্য যা রাজ্যের বামপন্থী আন্দোলনের গতিবেগকে সঞ্চালিত করেছিল সেই কথাটা মনে রেখে এই মতভেদের একটা সুমীমাংসা হওয়া দরকার। রাজ্যসরকার ঘোষণা করেছেন যে, নতুন বেতনক্রমের সুযোগ নিতে হলে শিক্ষকদের ৬০ বছরে বাধ্যতামূলক অবসর নিতে হবে। এতে শিক্ষকদের একাংশ ক্ষুব্ধ। তাঁরা মনে করেন, বামফ্রন্ট সরকার আসার পূর্বে কংগ্রেস আমলে তাঁরা অর্ধ-ভুক্ত, বঞ্চিত, কিন্তু বামফ্রন্টের আমলে ১৯৮১ সাল থেকে তাঁরা কিছু সুযোগ-সুবিধা পাচ্ছেন। এছাড়া ভারতবর্ষের মধ্যে এমন দু-একটি রাজ্য আছে যে রাজ্যে পশ্চিমবঙ্গের শিক্ষকদের চেয়ে ঐসব রাজ্যের শিক্ষকদের আরও বেশি সুযোগ-সুবিধা দেওয়া হয়। উপরন্তু, সরকারি আমলাতান্ত্রিক গাফিলতির জন্য এবং টেকনিক্যাল কারণে শিক্ষকেরা পেনসন, গ্রাচুইটি সম্পর্কে অত্যন্ত সন্দেহ পোষণ করছেন, মনে ভরসা পাচ্ছেন না, সেই কারণে শিক্ষকেরা ভাবছেন আলোচনার মধ্য দিয়ে সুমীমাংসায় আসতে। ১৯৮১ সাল কাট্-অফ ইয়ার হলে এই প্রস্তাব কার্যকর করা যেতে পারে কিনা এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট দপ্তরকে ভেবে দেখবার জন্য অনুরোধ করছি। একথা মনে রাখতে হবে শিক্ষক সমাজ বামফ্রন্ট সরকারের শত্রু নয়, কোনও শিক্ষক সংগঠনের শতকরা কত অংশ শিক্ষকদের প্রতিনিধিত্ব করেন এই প্রশ্ন আজকে অবান্তর। আজকে ভাবতে হবে, শিক্ষকদের মধ্যে সামান্য অংশে যদি ক্ষোভ থাকে তাহলে সেই ক্ষোভ নিরসন করা বামফ্রন্ট সরকারের কর্তব্য। সমস্ত শিক্ষক সংগঠনের নেতাদের সঙ্গে বসে বামফ্রন্ট সরকার যাতে সহমতে পৌঁছতে পারেন সেইজন্য আমি ব্যক্তিগতভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্যোগ গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কার দৃষ্টি আকর্ষণ করবো? আপনি বারবার বলেছেন, কোশ্চেন এবং মেনশন আওয়ারে একাধিক মন্ত্রীরা থাকবেন, কিন্তু কেউ নেই। আমরা কার দৃষ্টি আকর্ষণ করবো?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে সুব্রতবাবু যে প্রশ্নটা তুলেছেন—আমি মনে করি বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। আপনিই একদিন বলেছিলেন, ৩/৪ জন মন্ত্রীর উপস্থিতি থাকা বাঞ্ছনীয়। এখানে দেখছি, পরিষদীয় মন্ত্রী ছাড়া আর কোনও মন্ত্রী উপস্থিত নেই, বেঞ্চ খালি। এইভাবে চললে মেনশনের যে প্রয়োজনিয়তা আছে, যে গুরুত্ব আছে সেটা ভীষণভাবে ব্যাহত হয়। যাইহোক, এবার আমি আমার আসল কথায় আসি। গত

দেড় মাস ধরে লক্ষ্য করছি, কলকাতা শহর-সহ রাজ্যে নিত্য-প্রয়োজনীয় জিনিসের দাম লাগাম ছাড়া ভাবে বাড়ছে, একে নিয়ন্ত্রণ করবার কোনও ব্যবস্থা নেই। কিভাবে নিত্য-প্রয়োজনীয় জিনিসের দামকে স্থিতিশীল রাখা যাবে তা কিছুতেই বোধগম্য হচ্ছে না। আমরা দেখছি লাগাম ছাড়া প্রশাসন। কিভাবে মন্ত্রীরা আজকে এই সমস্ত অসাধু ব্যবসায়ীদের কাছে সম্পূর্ণভাবে আত্মসমর্পন করেছেন তা আমরা খালি দেখছি। আজকে বাজারে দুধের দাম, বনস্পতি, নারকেল তেল, পোস্ত, শুকনো লঙ্কা, জিরে সর্বোপরি আলু সর্বত্র যেভাবে মূল্যবৃদ্ধি ঘটছে তাতে আমাদের মনে হয় একটা বল্গাহীন, লাগাম ছাড়া সরকার চলেছে যে সরকার পরিস্থিতিকে কোনওভাবেই নিয়ন্ত্রনে রাখতে পারছেন না, পরিস্থিতি আয়ত্বের বাইরে যাচ্ছে। তাই আমার দাবি, পরিস্থিতিকে সকলদিক থেকে গুরুত্ব দিয়ে বিবেচনা করে অগ্রাধিকারের ভিত্তিতে এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সরকার কি কি সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করলেন তা আমরা জানতে আগ্রহী। আমরা বিরোধী দলের পক্ষ থেকে সরকারকে সমস্ত রকমের সহযোগিতা করবার জন্য প্রতিশ্রুতি দিচ্ছি। সরকার যদি এই সমস্ত অসাধু ব্যবসায়ী এবং দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের জন্য সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করেন এবং এ ব্যাপারে বিরোধীদলের সমর্থনের জন্য হাত বাড়িয়ে দেন তাহলে আমার দৃঢ় বিশ্বাস কিছুটা নিয়ন্ত্রনের মধ্যে আনতে সক্ষম হবেন। তাই স্যার, আজকে আমরা মনে করি যে, এটা কোনও বিশেষ দলের ব্যাপার নয়, যেভাবে দ্রব্যমূল্যবৃদ্ধি হতে চলেছে সে সম্পর্কে রাজ্যের প্রতিটি মানুষ আজকে উদগ্রীব। এটাও আজকে দেখা যাচ্ছে যে কোনও দিক থেকেই এর প্রতিবাদ হচ্ছে না। যাঁরা বিরাট সংখ্যাগরিষ্টতা নিয়ে সরকারি গদীতে আসীন রয়েছেন এ সম্পর্কে তাঁদের যে ন্যুনতম দায়িত্ব আছে সেটাও তাঁরা ভুলতে বসেছেন। তাই আপনার কাছে আমার অনুরোধ যে এই দ্রব্যমূল্য বৃদ্ধির প্রশ্নে কিছু কথা বলে আপনি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে একটি বিবৃতি দিতে বাধ্য করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের আরামবাগে কোনও ট্রেন লাইন নেই, তাই আমাদের বাসে যাতায়াত করতে হয়। সেই বাসের সড়কগুলি খানা খন্দে ভর্তি হয়ে আছে। সামনে বর্ষা, বর্ষার আগে যাতে রাস্তাগুলির সংস্কার করা হয় সেজন্য মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল লোকসভায় ভারতবর্ষের শিল্পমন্ত্রী শ্রী অজিত সিংহ মহাশয় ঘোষণা করেছেন যে, আগামী বছর এবং দিনগুলিতে কোনও রুগ্ন শিল্পকে আর ন্যাশনালাইজেশন কিংবা টেকওভার করা হবে না। বামফ্রন্ট সরকারের বন্ধু সরকার এখন কেন্দ্রে প্রতিষ্ঠিত। বামফ্রন্ট সরকার গত ১৩ বছর ধরে রাজ্যের মুখ্যমন্ত্রী তিনি শিল্প মন্ত্রীও বটে, জ্যোতি বসু মহাশয়ের কাছ থেকে আমরা খুবই জানতে আগ্রহী—যে এই বন্ধু সরকারের নীতির পরিপ্রেক্ষিতে যেখানে পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের সংখ্যা সবচেয়ে বেশি এবং এই সরকারের প্রধান শরিকদলের সাথে সমস্ত শরিকদলের সদস্য এবং নেতারা বিধানসভার

বাইরে এবং ভিতরে যে নীতির উপরে এতদিন রাজনৈতিক শ্লোগান দিয়েছিলেন যে পশ্চিমবঙ্গের রুগ্ন শিল্পকে অধিগ্রহণ নতুবা জাতীয় করণ করতে হবে সেখানে গতকালের লোকসভায় কেন্দ্রের শিল্পমন্ত্রীর ঘোষিত নীতির পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কি কি পদক্ষেপ নেওয়া হচ্ছে? কারণ যে পদক্ষেপ এবং দাবির কথা আমরা এতদিন শুনে এসেছি, অর্থনৈতিক কাঠামো এবং শিল্প পরিকাঠামোর ভিত্তিতে ভারতবর্ষের এবং রাজ্যের বিভিন্ন নীতি নির্ধারণ বার বার কেন্দ্র এবং রাজ্যের বৈঠকের পরিপ্রেক্ষিতে এমন কি হলো যে হঠাৎ সংবাদপত্রে ঐ খবর বেরোল। পশ্চিমবঙ্গে যেখানে হাজার হাজার, লক্ষ লক্ষ শ্রমিক রুগ্ন শিল্পের শিকার হয়েছে, চটকল ধুঁকছে, মালিকদের স্বেচ্ছাচারিতায় শ্রমিকদের পেটের ভাত চলে যাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গের বিপ্লবী সরকার যাঁরা ১৩ বছর ধরে শ্রমিক সমাজকে ধোকা দিচ্ছেন সেখানে বিধানসভায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা শিল্পমন্ত্রী একটা স্টেটমেন্ট দিন যেখানে পশ্চিমবঙ্গের ছাঁটাই এবং বেকার শ্রমিকদের কথা চিন্তা করে ভারতসরকারের অনুসৃত নীতির ভিত্তিতে পশ্চিমবঙ্গ সরকারের মতামত কি? এটা আমরা জানতে আগ্রহী, তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো, আমরা গত বছর থেকে লক্ষ্য করছি, বেলডাঙ্গা থানায় ক্রমাগতভাবে ছিনতাই হচ্ছে। এই ছিনতাই এর তিনটি ঘটনার কথা বলছি। সেই ছিনতাইকারীদের পুলিশ গ্রেপ্তারও করে। প্রথম ঘটনাটি ঘটে এক বছর আগে। ঐ ঘটনায় শ্যামসুন্দর আগরওয়ালকে গুলি করে তার কাছ থেকে ৬৫ হাজার টাকা ছিনতাই করা হয়। ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে পুলিশ ৩ জনকে গ্রেপতারও করে। কিন্তু পরবর্তী কালে স্থানীয় একজন প্রভাবশালী ব্যক্তি, তিনি পুলিশের সঙ্গে রফা করে টাকাটি ফেরত দেন। পরবর্তী কালে বেলডাঙ্গা হাসপাতালের সরকারি কর্মচারিদের বেতনের দিন প্রায় ১ লক্ষ ১৩ হাজার টাকা অনুরূপভাবে ছিনতাই হয়। সেখানেও ঐ ব্যক্তি রফা করে ৯৫,৫০০ টাকা ফেরত দেন। অনুরূপভাবে গত ৯ তারিখে বেলডাঙ্গা থেকে মির্জাপুর যেতে যে রাস্তা সেখানে একটা ছিনতাই হয়। সেখানে পুলিশ একজনকে গ্রেপ্তারও করেছে। কিন্তু সেই একই ব্যক্তি সেখানে ও.সি.কে হুমকি দিয়েছে যে, যদি ঐ ব্যক্তিকে না ছাড়া হয় তাহলে টাকা ফেরত দেওয়া হবে না, ছেড়ে দিলে টাকা ফেরত দেওয়া হবে। কিন্তু ও.সি. বলেছেন যে, কাউকে ছাড়া হবে না এবং যারা অপরাধি তাদের উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হবে। সেই কারণে ও.সি.কে হুমকি দিয়ে ঐ ব্যক্তি বলেছে যে, তাঁকে বরখাস্ত করা হবে এবং সেই ক্ষমতা তার আছে। সেই কারণে মানুষের মধ্যে একটা উদ্বেগজনক পরিস্থিতি সৃষ্টি হয়েছে। তাঁরা ভাবছেন, বামফ্রন্ট সরকার যেখানে সমাজবিরোধীদের দমন করতে চান সেখানে পুলিশ তার দায়িত্ব পালন করতে গেলে পর এক শ্রেণীর প্রভাবশীল ব্যক্তি যদি এইভাবে হুমকি দেয় তাহলে চলবে কি করে? সেইজন্য আপনার মাধ্যমে অবিলম্বে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা

গ্রহণের জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেও এই সভায় দৃষ্টি আকর্ষণ করেছি যে পশ্চিমবঙ্গে শিল্পক্ষেত্রে যে উন্নয়ন, অধুনা এই সরকার সে ব্যাপারে চেষ্টা শুরু করেছেন, ইনভেস্টমেন্ট ক্লাইমেটও ভালভাবে চলছে। কিন্তু কেন্দ্রে নতুন সরকার আসার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের বৃহৎ মডার্ণাইজেশন প্রজেক্ট, বার্ণপুরের ইস্কোর ৬.৫ হাজার কোটি টাকার প্রজেক্ট তাঁরা বর্তমানে বন্ধ করে দিয়েছেন। অবশ্য বন্ধ করে দিচ্ছি এটা তাঁরা বলেননি, কিন্তু একটি প্রাইভেট ফার্ম—এম.এন.দপ্তরকে ভার দিয়ে বলেছেন যে, এই মডার্ণাইজেশন প্রজেক্টটি স্ক্রুটিনি করুন। আজকে সেই স্ক্রুটিনি রিপোর্টও বেরিয়ে গেছে এবং সেই স্ক্রুটিনি রিপোর্ট স্টিল মন্ত্রীর কাছে পৌঁছেও গেছে, কিন্তু তারপর দেখছি যে, যে ভদ্রলোক কান্ডারী হিসেবে বসে আছেন স্টিল সেক্টরে, প্রাইভেট কনসার্ণগুলির মাথায় ইভন্ দুর্গাপুর, রাউরকেল্লা, সেই কৃষ্ণমুর্ত্তিকে চলে যেতে হয়। আমাদের এটা কোনও রাজনৈতিক ক্যারিয়ার নয়, এ-ব্যাপারে স্বয়ং মুখ্যমন্ত্রী বলেছেন, সিটুর ইউনিয়ণও বলেছেন, কিন্তু ঐ ৬ হাজার কোটি টাকার প্রজেক্টটি আটকে দেওয়া হয়েছে। এখন তাঁরা বলছেন যে, অন্য প্রদেশে আরও দুটি বড় বড় স্টিল প্ল্যান্ট তৈরি হবে। এটা মনে রাখতে হবে যে, স্টিল মিনিস্টার কোনওরকম বাজেটারি সাপোর্ট ছাড়াই এটা তাঁরা করতে যাচ্ছিলেন, কিন্তু সেই কাজে বাধা দেওয়া হচ্ছে। জাপানী কনসোডিয়াম যাঁরা এসেছেন তাঁদের কিক্ ব্যাকের ভয় দেখানো হচ্ছে। আমি পশ্চিমবঙ্গের স্বার্থে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, আপনি এর প্রতিবাদ করুন। আজকে উড়িষ্যার বিজু পট্টনায়েক বলেছেন যে, তিনি কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়াই সেখানে কলিঙ্গ স্টিল প্ল্যান্ট করবেন। কিন্তু দেখতে পাচ্ছি, আমাদের মুখ্যমন্ত্রী এর প্রতিবাদ না করে তাঁদের কম্প্রোমাইজ করছেন। লজ্জা লাগে। বলতে হবে এই ইস্কো পশ্চিমবাংলায় যদি না হয়, এই..

(এই সময় মাইক বন্ধ হয় এবং পরবর্তী বক্তা বলতে শুরু করেন)

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সাগরদিঘি ব্লকে চাঁদপাড়া মৌজায় মনিগ্রাম বটতলা থেকে কান্তোনগরঘাট পর্যন্ত একটা রাস্তা গিয়েছে। সেই রাস্তার উপর চাঁদপাড়া উপলাই বিলের উপর বিগত ১৯৭৩-৭৪ সালে একটা কাঠের ব্রিজ নির্মাণ করা হয়েছিল। ব্রিজটা এমনভাবে নির্মাণ করা হয়েছিল যে বর্ষার সময় ২-৩ ফুট উঁচু হয়ে জল চলে যায় এবং ব্রিজের পার্টস ভেঙ্গে পড়ে যায়। বর্তমানে বিগত কয়েক বছর ধরে কোনও রিপেয়ার করা হয় নি, ব্রিজটা একেবারে ধ্বংসস্তুপে পরিনত হয়েছে। আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এলাকার জনগনের পারাপারের সুবিধা হয় তার জন্য অবিলম্বে ওই ব্রিজটা নির্মাণ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি নিশ্চয়ই জানেন যে গত কয়েক দিন যাবত কলিকাতা শহরে চা শিল্পের সঙ্গে যারা যুক্ত তাদের একটা ভয় এবং সন্ত্রাস গ্রাস করেছে। স্যার, আপনি জানেন কলিকাতা ভারতবর্ষের চা ব্যবসার প্রধান কেন্দ্র। চা শিল্পের যত গুলি বড় কোম্পানি

আছে. টাটা টি, ম্যাকলিন মেগার, আসাম টি কোম্পানি এই গুলির সব হেড অফিস হচ্ছে কলিকাতায়। যত চা অকসান হয় সেই অকসানের সবচেয়ে বড় কেন্দ্র হচ্ছে কলিকাতায়। কলিকাতায় হেড অফিস আছে এমন কোম্পানি গুলির আসামের বুকে চা বাগান আছে। আজকে সব নতুন করে চিন্তা করছে যে আসামে চা বাগান চালাতে পারবো কিনা। তার কারণ আপনি জানেন যে কলিকাতা ভিত্তিক একটা শিল্প, একটা ইন্ডাস্ট্রিয়াল হাউস তার একজন সদস্য. আসাম টি কোম্পানির চেয়ারম্যান সুরেন্দ্র পালকে কিছু দিন আগে, প্রায় এক সপ্তাহ আসামের উল্ফ্ উগ্রপন্থীরা গুলি করে মেরে দিয়েছে। আমরা জানি উল্ফ উগ্রপন্থীরা এই রকম ধরণের হত্যাকান্ড বেশ কিছু দিন ধরে চালিয়ে যাচ্ছে। স্বাভাবিক ভাবে তার ফলে ঘটেছে কি চা শিল্পপতিদের মধ্যে একটা ভয় ঢুকে গেছে। এই শিল্পপতিরা যদি আসামে যাওয়া বন্ধ করেন তাহলে শুধু যে আমামের চা বাগান বন্ধ হবে তা নয়, কলিকাতায় যে শিল্প রয়েছে সেখানে যে হাজার হাজার মানুষ জড়িত রয়েছে তারা ক্ষতিগ্রস্ত হবে। তাই যখন ঘটনা ঘটলো আমরা আশা করেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে শক্তভাবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে ঘটনাটা টেক আপ করবেন। যিনি মারা গিয়েছেন তিনি আমার বিধানসভা কেন্দ্রে থাকতেন সেটা কোনও ব্যাপার নয়। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে বলুন এই ব্যাপারে। আপনাদের বন্ধু সরকার হতে পারে, আপনাদের বন্ধু সরকারের একটা অংশ অসম গন পরিষদ। উগ্রপন্থীরা এই ধরণের কাজ করে চলেছে. বলুন দরকার হলে সেখানে মিলিটারি নাবাতে, ডিসটার্ব এরিয়া বলে ঘোষণা করতে। কিন্তু আমরা দেখলাম পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই রকম কোনও ব্যবস্থা নেওয়া হল না। ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে আমাদের অর্থনীতি কিন্তু আনকানেকটেড নয়। আমাদের মুখ্যমন্ত্রী যদি এই ব্যাপারে কোনও শক্ত কথা না বলতে পারেন. অসম গন পরিষদের উপর নির্ভরশীল কেন্দ্রীয় সরকার অসমের হত্যাকান্ডের ব্যাপারে যদি কোনও ব্যবস্থা না নেন তাহলে আগামী দিনে চা শিল্পের সংকট দেখা দেবে, কলিকাতার হাজার হাজার মানুষ কর্মচ্যুত হবে—আমরা এই আশংকা করছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়. আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুরে যে গার্লস কলেজ আছে সেই গার্লস কলেজের ভিতর ছাত্রিদের হোস্টেল আছে এবং শিক্ষিকাদের হোস্টেল আছে। সম্প্রতি ওখানকার মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ একদম কলেজ সংলগ্ন জায়গাতে সেখানে ছয়তলা অত্যাধুনিক হোটেল করার. যেখানে বার, রেস্টুরেন্ট ইত্যাদি সবই থাকবে, সেই ধরণের বাড়ি নির্মাণের অনুমতি দিয়েছে। সেখানে বাড়ি করা শুরু হয়ে গিয়েছে। কলেজ কর্তৃপক্ষ, ওখানকার শিক্ষিকা. জনপ্রতিনিধির থেকে শুরু করে লোকসভার সদস্য, মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যকে জানিয়েছেন। কলেজের সামনে যদি এই ধরণের হোটেল হয়, তাহলে শিক্ষিকা এবং ছাত্রীদের নিরাপত্তা থাকবে না, পরিস্থিতি অত্যন্ত খারাপ হয়ে যাবে। শিক্ষার পরিবেশ বলে কিছু থাকবে না। কিন্তু মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ. যার চেয়ারম্যান কংগ্রেস দলের, তিনি শিক্ষার পরিবেশের কোনও পরোয়া করেন না

এবং পরোয়া না করেই তাদের অনুমতি দিয়েছেন। আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই হোটেলটি যদি তৈরি হয় তাহলে বহরমপুরে বড় ধরণের বিস্ফোরণ ঘটবে। ঐ হোটেল যারা করছে তাদের বিরুদ্ধে ওখানকার তরুন এবং যুব সম্প্রদায় প্রতিবাদ জানিয়েছেন। কিন্তু মস্তানদের মদতে হোটেলটি তারা করে চলেছে। শহরের তরুনদের মধ্যে বিক্ষোভ সঞ্চারিত হচ্ছে এবং অন্যদিকে মস্তানদের জমায়েত হচ্ছে। এই অবস্থায় আমি অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের দলের পক্ষ থেকে মানস ভুঁইয়া দৃষ্টি আকর্ষণ করেছেন, কিন্তু আমি একটু বিস্তৃত ভাবে আপনাকে জানাই যে বিষয়টি আমাদের কাছে খুবই অ্যালার্মিং—কেন্দ্রীয় সরকারের বর্তমানে যিনি ইন্ডাস্ট্রি মিনিস্টার, অজিত সিং ঘোষণা করেছেন যে রাজ্যে যে সমস্ত রুগ্ন এবং বন্ধ শিল্প আছে সেগুলিকে অধিগ্রহণ করা হবে না। আমি বিষয়টিকে খুব ছোট করে দেখছি না এই কারণে যে, এই সভায় শুধু মাত্র আমাদের বক্তব্য নয়, সমস্ত দলের সদস্যরা মিলিতভাবে একটি জয়েন্ট রেজোলিউশন পাশ করেছিলাম। তাতে বলা হয়েছিল যে বন্ধ এবং রুগ্ন শিল্পের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। আজকে সরকারের পরিবর্তন হয়েছে ঠিকই, কিন্তু গভর্নমেন্ট অ্যাজ এ পারমানেন্ট ইনস্টিটিউশন, তাঁদের কাছে আমরা নিশ্চয়ই সেই একই দাবি রাখবো। আজকে সমস্ত দলমত নির্বিশেষে এই বিধানসভাতে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, অজিত সিংহ এক কথায় তা বানচাল করার অর্থ হলো এই বিধানসভাকে সরাসরি অবমাননা করা। আমাদের সমবেত ভাবে সেই সিদ্ধান্ত নিতে হবে। অজিত সিংহের কোনও এক্তিয়ারই নেই অবমাননা করার। বাংলাদেশে ৩০ লক্ষ শুধু ছোট কারখানা, বড় কারখানা এবং মাঝারি কারখানা মিলিয়ে মানুষের যোগ রয়েছে, যাঁরা প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে সাংঘাতিক কষ্ট ভোগ করছেন। আমি আরও অবাক হয়ে যাই, আমি অন্য সংবাদপত্রের কথা বলছি না, গনশক্তির কথায় বলি, যাকে আপনারা প্রগতিশীল কাগজ বলেন। সেখানে বলছে যে, মুখ্যমন্ত্রীর সামনে শিল্পমন্ত্রী বলছেন—১৬ই এপ্রিল বেরিয়েছে—সব রুগ্ন শিল্পকে জাতীয়করণ করার কথা কেন্দ্র কখনই বিবেচনা করছেন না। এবং মুখ্যমন্ত্রী সেটা শুনে চলে এসেছেন। এরই সাথে সাথে আমি নিবেদন করি, রুগ্ন শিল্পের ক্ষেত্রে আমরা কোথায় আছি? মেটাল বক্সে আজকে সকাল বেলা না খেতে পেয়ে একজন আত্মহত্যা করেছে। রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়েছে যে এরজন্য কেন্দ্র দায়ী। আবার কখনও কখনও রাজ্য সরকার বলছেন কেন্দ্রের কাছে আমরা সাহায্য পাচ্ছি। এমনকি দুটি বক্তব্য, একটি বক্তব্য শিল্পমন্ত্রী জ্যোতি বসু রেখেছেন এবারের বাজেট ভাষণে। তিনি সেখানে বলেছেন যে, রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের ক্ষেত্রে বি.আই.এ.আর.এর মাধ্যমে কিছুটা সাহায্য পাওয়া গেছে। দু'য়ের পাতায় দেখবেন যে তাঁরই মন্ত্রী বলছেন ১৮নং প্যারাতে। রুগ্ন শিল্পের পুনর্গঠনে বি.আই.এফ.আর. এবং রিজার্ভ ব্যাঙ্ক এর কাছ থেকে কোনও রকম সাহায্য পাইনি। যারজন্য আমরা রুগ্ন শিল্প বা বন্ধ কারখানা খুলতে পারছি না। এটা কি সরকার চলছে? মুখ্যমন্ত্রী একটা কথা বলছেন আর তাঁর মন্ত্রী আর এক রকম বলছেন। এই মূল বিষয়টা সমস্ত সদস্য দলমত নির্বিশেষে, এমনকি

ট্রেড ইউনিয়নের মধ্যে আমরা যাঁরা আছি, এই বিধানসভাতে সিদ্ধান্ত নিয়েছি।

(এই সময়ে স্পিকার মহাশয় পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আমার এলাকা সুঁটি কেন্দ্র ফারাক্কাতে সেই বিষয়ে আমি অবতারণা করছি এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করবো এর প্রতি একটা ব্যবস্থা নিতে। গত ১৪ তারিখে হবুন অর্থাৎ হাবিবুর রহমান একজন অ্যাকটিভ কি ম্যান, যার কাজ হচ্ছে একটা চাবি এবং হাতুড়ি নিয়ে লাইনে লাইনে ঘুরে বেড়ান। এক লাইনের কাজ হলে আরেকটা লাইনে যাওয়া। লাইনের উপর দিয়েই তাকে কাজ করতে হয় এবং সে যখন ফারাক্কা ব্যারেজের উপরে রেল লাইনে কাজ করছিল সেই সময়ে তাকে একটা ইঞ্জিন এসে চাপা দিয়ে চলে যায়। সে ছটফট করতে থাকে এবং অবশেষে সে মারা যায়। কিন্তু ওই ইঞ্জিনের ড্রাইভার যে ছিল সে গাড়িও থামালো না। বা পরের স্টেশনে গিয়ে সেই ড্রাইভার রিপোর্ট পর্যন্ত করলো না। যেখানে সর্বদা এখন বোরো আন্দোলন, গোর্খা আন্দোলন, কাশ্মীর নিয়ে আন্দোলন, পাঞ্জাব নিয়ে আন্দোলন ইত্যাদি হচ্ছে, সেখানে কোথায় লাইনের ফিসপ্লেট খুলে রাখে কিনা দেখার দরকার নেই এবং গাড়ি আস্তে চালানো প্রয়োজন। সুতরাং এইভাবে একজন সেন্ট্রাল গভর্নমেন্টের কর্মচারী আরেকজন সেন্ট্রাল গভর্নমেন্টের কর্মচারিকে চাপা দিয়ে চলে গেল। কাজেই আপনার মাধ্যমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করছি যে, ওই কর্মচারির পরিবার যেন অবিলম্বে আর্থিক সাহায্য পায় এবং তার পরিবারের একজনের যেন চাকুরি হয়।

**শ্রী সুহৃৎ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬ই এপ্রিল সন্ধ্যাবেলায় বার্ণপুরে রামবাদ এলাকায় সমাজবিরোধীরা ভাঙচুর শুরু করে। পুলিশ এসে ৩ জন নিরীহ এলাকার ছেলেকে গ্রেপ্তার করে নিয়ে চলে যায়। এর প্রতিবাদের ওই এলাকার কয়েক শো মহিলা এবং এলাকার মানুষেরা দলমত নির্বিশেষে থানায় যায় ওই ৩টে ছেলের মুক্তির দাবিতে। থানায় গিয়ে তারা সমাজ বিরোধী যারা ওই এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে তাদের গ্রেপ্তারের দাবি জানায়। কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় যে পুলিশ ওই মহিলাদের উপরে লাঠিচার্জ করেন এবং অনেক মহিলাকে মারধোর করেন। পুলিশ একথাও বলেন যে থানার সামনে বিক্ষোভ বা ঘেরাও করলে হাজত দেখিয়ে দেবে তারা। এই তো মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বামফ্রন্ট সরকার চলছে, যেখানে পুলিশকে সরকার তোষণ করে চলে। আসলে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নির্বাচনে জয়লাভের জন্য পুলিশকে দিয়ে বুথ দখল করেন এবং তার ফলে পুলিশের অত্যাচার সহ্য করতে হয়। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে ওই পুলিশের শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬ই এপ্রিল আসানসোল সেন র‍্যালে এলাকায় কয়েকজন সি পি এম কর্মির উপরে স্থানীয় কংগ্রেসের গুন্ডারা হামলা করে এবং পাইপ গান দিয়ে গুলি চালান। এতে একজন গুলির আঘাতে জখম হয়ে হাসপাতালে

র্তি আছেন। আমি যে কথা বলতে চাই তা হচ্ছে, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে মাননীয় সুহৃৎবাবু পুলিশি নির্যাতনের কথা বললেন, আমি বলছি হীরাপুর এলাকায় একটি কংগ্রেসী অফিস থেকে অস্ত্রশস্ত্র পাওয়া গেছে। ওই এলাকাতে পুলিশ যাতে যেতে না পারে এবং কাজ করতে না পারে তারজন্য সর্বদা চেষ্টা করা হচ্ছে। অতি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি যে, হীরাপুরে কংগ্রেসের একজন বিধায়ক আমি নাম করতে চাই না, তিনি বাধা দিচ্ছেন। হীরাপুর থানার পুলিশ এই ডায়েরি করেছেন। স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করছি যে আসানসোল এলাকায় গত কয়েক মাস যাবত সমাজবিরোধীরা যে তান্ডব চালাচ্ছে সেই তান্ডবের বিরুদ্ধে পুলিশ যাতে রুখে দাঁড়াতে পারে সেই ব্যবস্থা করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি এবং সি.পি.এম.-র কর্মিদের যাতে নিরাপত্তার ব্যবস্থা করেন তার জন্যও অনুরোধ জানাচ্ছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন আগে পশ্চিমবঙ্গের অপদার্থ স্বাস্থ্যমন্ত্রী ন্যাশনাল মেডিকেল কলেজে প্রশাসন নাকি নেই বলে উনি কাগজে বিবৃতি দিয়েছেন। এতদিন যাবত উনি খেয়াল করেননি তাই উনি কলকাতা এবং পশ্চিমবাংলার হাসপাতালে যে প্রশাসন ভেঙে পড়েছে সেটার ব্যাপারে বিবৃতি দিলেন। উনি ক্যানসার হাসপাতালে গিয়ে বললেন স্ট্রাইক করো না, কলকাতার হাসপাতালগুলিতে প্রশাসন বলে কিছু নেই এটা বুঝতেই ওনার কয়েক বছর লেগে গেল। তাই জিজ্ঞাসা করতে চাই পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে প্রশাসন কোথায় গিয়ে পৌঁছেছে এটা বোঝার জন্য কত বছর লাগবে? আমার নিজের জায়গার কথা বলছি সেখানকার সাব-ডিভিশনাল হসপিটালে কোনও রোগীকে যদি এক্সরে করাতে হয় তাহলে তাকে বাইরে গিয়ে এক্সরে করাতে হয়, কারণ সেখানে এক্সরে প্লেট নেই, তাই এক্সরে করার ব্যবস্থা নেই। একটা অ্যাম্বুলেন্স পাওয়া যায় না। আজকে যেহেতু কলকাতায় পৌরসভার নির্বাচন তাই হঠাৎ খেয়াল হল—তিনি বাইরে বেরিয়ে দেখলেন—এবং তিনি সিটুর বন্ধুদের বললেন ক্যান্সার হসপিটালে গিয়ে যে না তোমরা স্ট্রাইক করো না, কারণ পৌরসভার নির্বাচন। আজকে তিনি যে অভিযোগ করলেন কাগজে বিবৃতি দিয়ে যে ন্যাশনাল মেডিকেল কলেজের প্রশাসন ভেঙে পড়েছে, যদি এই কথা এই দপ্তরে মন্ত্রী বলে যে আমার দপ্তরে প্রশাসন নেই তাহলে বুঝতে হবে যে সেই দপ্তরটি নরককুন্ডে পরিণত হয়েছে। আজকে আপনাকে নতুন করে বলতে হবে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরটি কোথায় এসে দাঁড়িয়েছে। আমার বক্তব্য এই যে কান্না উনি কাঁদছেন এটা কার কাছে গিয়ে? আজকে গ্রামাঞ্চলের প্রাথমিক হাসপাতালগুলি নরককুন্ডে পরিণত হয়েছে। গ্রাম বাংলার হাসপাতালগুলিতে যান, সাব-ডিভিশনাল হসপিটালে যান সেখানে ঔষধ পাবেন না। একটা গরীব লোক যদি ভর্তি হয় তাহলে তাঁকে বাইরে থেকে ঔষধ কিনতে হবে এবং প্রয়োজনে নিজের খরচে গাড়ি করে তাকে আনতে হবে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মিঃ স্পিকার স্যার, পশ্চিমবাংলার দিনাজপুর জেলায় তখন

বালুরঘাটে কুমারগঞ্জ থানায় ব্যাপক মশার উপদ্রব দেখা দিয়েছে। সেখানে এনকেফ্যালাইটিস রোগে বেশ কয়েকজন লোকের মৃত্যু হয়েছে। প্রতি মৌজায় ৩টি থানায় ডি.ডি.টি. স্প্রের মাধ্যমে যাতে মশার উপদ্রব কমানো যায় এবং পরবর্তীকালে যাতে মশার উপদ্রব এনকেফ্যালাইটিস রোগ না হয় তার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত রবিবার দিন দক্ষিণ ২৪ পরগনা জেলার ভাঙ্গড় থানাতে নরবলি শুরু হয়ে গেছে। আজকে আমরা দেখতে পেলাম গত রবিবার দিন সাত, আট জন পুলিশ ভাঙ্গড় থানার জয়পুর গ্রাম থেকে শ্রী আবু তালেব মোল্লাকে ধরে নিয়ে এসেছে এবং তাঁকে যখন ধরে নিয়ে যায় তখন তাঁর পরিবারের লোকেরা আপত্তি করেন কিন্তু পুলিশ বলে আমরা তাঁর বক্তব্য শুনতে চাই তাঁকে আমরা জিজ্ঞাসাবাদ করবার জন্য নিয়ে যাচ্ছি। এই ঘটনা গ্রামের সমস্ত মানুষ জানেন। তারপর ওইদিন রাত্রেতে সাড়ে তিনটের সময় তাঁকে থানা থেকে তুলে নিয়ে ভাঁটিপোতা গ্রামের রাস্তার উপর তাকে হাত পা বেঁধে ভাঙ্গড় থানার সি.আই. তাঁকে গুলি করে মারে। খবরে প্রকাশ পরে পুলিশ রটায় ভাঁটিপোতা গ্রামে ডাকাতি হয়েছিল এবং ডাকাতদের মারতে গিয়ে বা ডাকাতদলকে গুলি করবার সময় আবু তালেব মোল্লা মারা যায়। এটা সবই মিথ্যা, এই অভিযোগ সম্পূর্ণ ভিত্তিহীন। এই ঘটনা হাজার হাজার মানুষ জানে। মরিচা গ্রাম থেকে শ্রী ইউসুফ আলিকে গত লোকসভা নির্বাচনের সময় শ্রী সর্দার আমজাদ আলির হয়ে ব্যাপকভাবে কাজকর্ম করেছিল বলে তাঁকে হত্যা করা হয়েছে। পুলিশ ও সি.পি.এমের. কিছু লোক এই ঘটনা ঘটিয়েছে। তাকে মরিচা গ্রাম থেকে তুলে এনে চাঁদিপুর থানার লক-আপে তাকে মারা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ঘটনার পুঙ্খানুপুঙ্খ তদন্তের দাবি করছি। পুলিশ সাড়ে দশ ফুট দূর থেকে ডাকাতকে মারতে পারলোনা আর সাড়ে দশ হাজার লোকের সামনে মাণিক পালের দোকান থেকে লুঠ হয়ে গেলো। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে দোষী অফিসারদের শাস্তি দেওয়া হয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। ১২ই এপ্রিল এবং ১৩ই এপ্রিল পর পর দুদিন ধরে ডুয়ার্স এক্সপ্রেস আয়ুধ এক্সপ্রেস বিস্ফোরণের ফলে ট্রেন চলাচল বন্ধ হয়ে গেছে। এর ফলে লোয়ার আসাম এবং উত্তরবাংলার সাথে কোলকাতার যোগাযোগ প্রায় বিচ্ছিন্ন। তারপর তিনদিন পরে কামরূপ এক্সপ্রেস ৩ ঘন্টা লেট। রেল কতৃপক্ষ ঘোষণা করেছেন যে এন.জি.পি. থেকে ট্রেন চলবে এমন কি কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেসও বন্ধ থাকবে। এখন উত্তরবাংলার সাথে যোগাযোগ বিচ্ছিন্ন কিন্তু যদি বনগাঁইগাও থেকে একটা স্পেশ্যাল ট্রেন চালানো হয় তাহলে সুবিধা হয় এবং এটা যদি কেউ নিউ আলিপুরদুয়ার স্টেশন এবং হাসিমারা ক্যান্টনমেন্ট হয়ে আসে তাহলে সুবিধা হবে। এই অবস্থার ফলে আমরা আসতে পারছি না। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের মাধ্যমে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

[3-10—3-20 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল শিল্পাঞ্চলে রেশনিং ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। আপনি জানেন আসানসোল শিল্পাঞ্চল পশ্চিমবঙ্গের অর্থনৈতিক ক্ষেত্রে অনেক কিছু দিয়ে থাকে, কিন্তু দুঃখের বিষয় আসানসোল শিল্পাঞ্চল এবং আসানসোল মহকুমাতে রেশনিং ব্যবস্থা ভেঙে পড়েছে বললে অত্যুক্তি হবে না। কিছুক্ষণ আগে এখানে খাদ্যমন্ত্রী ছিলেন, তিনি যদি এখানে থাকতেন তাহলে তাঁকে অনুরোধ করতাম এই ব্যাপারে একটা বিবৃতি দেবার জন্য সেখানে পর্যাপ্ত পরিমাণে চাল, গম, চিনি পাওয়া যায় না এবং যেটা পাওয়া যায় সেটাও খারাপ থাকে, লোকে তা ব্যবহার করতে পারে না। শুধু তাই নয়। এম.এল.এ যখন সিগনেচার করে রেশন কার্ড তৈরি করতে দেয় তখন সেই রেশন কার্ড তৈরি করা হয় না, সেগুলি ফিরিয়ে দেওয়া হয়। কিন্তু যখন পঞ্চায়েত মেম্বার, মিউনিসিপ্যাল কমিশনার রেশন কার্ড করতে দেন তখন সেই রেশন কার্ড তৈরি করে দেওয়া হয়। তার থেকে বড় কথা হচ্ছে আসানসোল মহকুমার মানুষ রেশন থেকে কিছু পাচ্ছে না, তাদের খোলা বাজার থেকে কিনতে হচ্ছে। এই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পাণ্ডুয়া থানার হরালপুর সাবসিডিয়ারি হেলথ সেন্টারের স্টাফ কোয়ার্টারগুলির ব্যাড কণ্ডিশন হয়ে গেছে, তার ইমিডিয়েট রিপেয়ার দরকার। এই বিষয়ে ১৭.১.৮১ তারিখে হুগলির এগজিকিউটিভ ইঞ্জিনিয়ার প্ল্যান এস্টিমেট দাখিল করেছেন, করে ১৩ লক্ষ ৫৮ হাজার ৪০০ টাকা মেরামতির জন্য মঞ্জুরি চেয়ে। পাঠিয়েছেন অর্থমন্ত্রীর কাছে। মাননীয় অর্থমন্ত্রী এই বিষয়টি যাতে দেখেন তারজন্য আমি অনুরোধ করছি। কারণ, হাসপাতালের স্টাফ আছে অথচ কাজ হচ্ছে না, সরকারের মাইনে চলে যাচ্ছে ঐ এলাকাটা ট্রাইব্যাল, ইতিপূর্বে সেখানে প্রচন্ড বিক্ষোভ হয়েছিল, সি এম ও এইচ, অ্যাসিসট্যান্ট সি এম ও এইচকে সেখানকার মেয়েরা ঘেরাও করে রেখেছিল। আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম সরকার দেখবেন হাসপাতালের যাতে ন্যূনতম মেরামতি হয়। সেজন্য আবেদন করব অর্থমন্ত্রী যাতে এই বিষয়টা দেখেন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট হাইস্কুলের যিনি প্রধান শিক্ষক তিনি প্রচন্ড দুর্নীতিপরায়ন, বেআইনী কার্যকলাপে লিপ্ত, এমনকি ম্যানেজিং কমিটির যে মিনিট বই আছে তার সমস্ত লিখিত বক্তব্য উড়িয়ে দিয়ে তিনি সেখানে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। এর ফলে তাঁকে সাসপেন্ড করা হয়েছে। এই সাসপেন্ডে প্রধান শিক্ষক একটা অপচেষ্টার চক্রান্ত চালাচ্ছেন কি করে তেহট্টের শিক্ষা জীবনকে বিপর্যস্ত করা যায়। আমি এই সম্পর্কে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেকেন্ডারি বোর্ড অব এডুকেশনের সভাপতির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা সংবেদনশীল ব্যাপারে বিনয়ের সঙ্গে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে দুর্গা পূজা বাঙালীর একটা জাতীয় উৎসব হিসাবে পরিণত হয়, সেই সময় সরকারি কর্মচারী থেকে আরম্ভ করে সমস্ত কলকারখানার শ্রমিকদের জন্য বোনাস বা এক্সগ্র্যাসিয়া বিভিন্ন রকমের প্রথা চালু হয়, বিশেষ করে বোনাস আইন হিসাবে পরিণত হয়েছে। আমি সভার কাছে খুব বিনয়ের সঙ্গে বলতে চাই ইদুজ্জুহা উৎসব মুসলমান সম্প্রদায়ের একটা বিরাট উৎসব, এই উৎসব সারা দেশ ব্যাপি উদ্‌যাপিত হয়, আমি দাবি করছি এটা মুসলমান সম্প্রদায়গত ব্যাপার নয়, এই উৎসব জাতীয় উৎসব হিসাবে যেমন পূজাতে বোনাস আইন চালু হয়েছে সেই রকম ইদুজ্জুহা উৎসবে যারা অংশ গ্রহণ করেন তাঁদের জন্য যেন অবিলম্বে বোনাস প্রথা চালু করা হয়।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। উলুবেড়িয়া ই.এস.আই. হসপিটালের অবস্থা খুব খারাপ হয়ে পড়েছে। প্রায় দু বছর হল ওখানে সারাক্ষনের জন্য কোনও সুপারিনটেনডেন্ট নেই। ফলে ওখানকার ডাক্তাররা ঠিক মত আসছেন না। তারা ইচ্ছামত আসছেন, ইচ্ছামত চলে যাচ্ছেন। মর্নিং রাউন্ড হচ্ছে না এবং ইভিনিং রাউন্ড একেবারে উঠে গেছে। চিকিৎসার দিক থেকে ওখানে চরম অব্যবস্থা দেখা দিয়েছে। যেহেতু ডাক্তাররা ঠিক সময় মত আসেন না, থাকেন না, চলে যান, সেই জন্য নার্সিং ষ্টাফরাও ঠিক ঐ ডাক্তারদের পথ অনুসরণ করে চলেছেন। তাদের যাওয়া আসার কোনও নিয়ম বিধি নেই। তার সঙ্গে সঙ্গে অন্যান্য স্টাফরাও সেই একই পথে চলেছে। তার ফলে হসপিটালে অ্যাডমিনিস্ট্রেশন বলতে আর কিছুই নেই। এই রকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি এর প্রতিকার দাবি করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, মেদিনীপুর জেলা হচ্ছে বিশাল জেলা। এর আয়তনও বিশাল এবং জনসংখ্যাও বিশাল। প্রায় ৭০ লক্ষের বেশি লোক এই জেলায় বাস করে। কিন্তু এই জেলায় কোনও মেডিকেল কলেজ নেই। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই জেলায় একটি মেডিকেল কলেজ স্থাপন করার দাবি আমি জানিয়েছিলাম। আমি আবার আপনার মাধ্যমে দাবি করছি যে, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই মেদিনীপুর জেলায় একটা মেডিকেল কলেজ স্থাপন করা হোক। আমাদের জেলা পরিকল্পনা কমিটিতে ও এটা অন্তর্ভুক্ত করা হয়েছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলিয়ে এটা করা যেতে পারে। আমাদের হলদিয়ার কাছাকাছি মহিষাদল রাজবাড়িটি খাস হয়ে গেছে। সেখানে করলে এটা ভাল হবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার গ্রামাঞ্চলে বিভিন্ন ধরণের সংক্রামক ব্যাধিতে আক্রান্ত হয়ে দুগ্ধবতী বা চাষের বলদ

্যাপক ভাবে মারা যাচ্ছে। জেলার ভেটিরিনারি অফিসার একটি টিম তৈরি করে বিভিন্ন
ানায় পাঠাচ্ছেন। আজকে বলাগড় গেছে, আগামীকাল পোলবায় যাবে। তাদের ব্যবস্থা অতি
ীমিত। এমতাবস্থায় রাজ্য সরকারকে এই ব্যাপারে উদ্যোগ নিতে হবে যাতে করে এই গবাদি
শুকে রোগের হাত থেকে বাঁচানো যায়। কি রোগ হচ্ছে, এটা তারা ধরতে পারছে না। এই
রাগ নির্ণয়ের ব্যাপারে রাজ্য সরকারের বিভাগীয় মন্ত্রীকে উদ্যোগ নিতে হবে।

## জিরো আওয়ার

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার, স্যার, একটু আগে আমার কলিগ সুদীপ
ন্দ্যোপাধ্যায় এই প্রসঙ্গে বলেছেন। আমিও বলতে চাই যে, আজকে পশ্চিমবঙ্গে মেহনতী
ানুষের সরকার নাকি বিরাজ করছে। জিনিসপত্রের দাম যে ভাবে বেড়েছে তাতে আমার মনে
য় না এই এয়ারকন্ডিশন হলে বসে আমাদের সেই বৈপ্লবিক ভাই বা কলিগরা বুঝতে
ারছেন। স্যার, এরা এয়ারকন্ডিশন চেম্বারে মন্ত্রীত্ব করতে করতে সাধারণ মানুষের কথা ভুলে
গছে। যে, চালের দাম কত। তেলের দাম ৫/৬ টাকা বেড়ে গেছে। কেরসিন পাওয়া যাচ্ছে
া। কেরসিন তেলের দাম কত, তাও তারা জানে না। সমস্ত জিনিসের দাম আজকে বেড়ে
লেছে। দাম কমানোর কোনও পরিকল্পনা নেই। মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে চড়ে ঘুরে বেড়াচ্ছেন,
তনি হিল্লি দিল্লি করছেন। কিন্তু কোনও সময় কি তিনি বোঝার চেষ্টা করেছেন, এই রাজ্যে
জনিসপত্রের দাম হুহু করে বাড়ছে। ডি.ওয়াই.এফ. লিডার আন্দোলনের কথা বলেছিলেন।
কন্তু ভাই, কোথায় তোমাদের আন্দোলন? তোমাদের আন্দোলন নেই। তোমরা দালালি করছো।
 কালোবাজারি, মুনাফাখোরদের কাছ থেকে টাকা পয়সা নিয়ে পার্টি চালাচ্ছো, তোমাদের
ম্পদ বাড়ছে, আর পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কথা তোমরা ভুলে গেছো। মিঃ ডেপুটি
পকার, স্যার, আমি আপনাকে বলি যে, একটা অল পার্টি কমিটি হোক এবং প্রাইস রাইজ
কভাবে মানুষকে ক্ষতিগ্রস্ত করে দিচ্ছে সেটা খতিয়ে দেখা হোক। আজকে ক্রাইম বাড়ছে।
কন বাড়ছে? মানুষ এক বেলার উপর খেতে পায় না। আমরা জানি অনেক মা শিশু হত্যা
রছে। কেন হত্যা করছে? আজকে খেতে দিতে পারছে না—এই অবস্থা এই রাজ্যে চলেছে।
য়াবহ কান্ড হবে। ডাকাতি রাহাজানি বেড়ে গিয়েছে। পুলিশ ডাকাতি করছে, অন্যান্য ডাকাতি
াড়ছে। কেন? কারণ মানুষ খেতে পাচ্ছে না। আজকে জিনিসপত্রের দাম হু হু করে বাড়ছে
কন্তু তার মোকাবিলা করতে পারছেন না এই সরকার। আপনাদের বন্ধু সরকার দিল্লিতে
সে আছেন, তারা দাম বাড়িয়ে যাচ্ছেন আর আপনারা মাথা নিচু করে তাতে ডিটো দিয়ে
াচ্ছেন। স্যার, মেরুদন্ডহীন এরা, এরা প্রতিবাদ করতে পারে না।

[3-20—3-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি
াপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিন ২৪ পরগনার
ুন্দরবন এলাকার গরীব চাষীদের হাহাকারে আজ সুন্দরবনের আকাশ-বাতাস মথিত। এবারে
বিশস্যের মরশুমে সুন্দরবনের চাষীরা তরমুজ, লঙ্কা, ঝিঙ্গে এবং অন্যান্য শাকসব্জির যা চাষ

করেছিল অকাল বর্ষনের ফলে তা নষ্ট হওয়ায় চাষীদের মাথায় হাত পড়েছে। সেখানে হঠাৎ ১০/১৩ দিন অকাল বর্ষনের ফলে এক কোমর করে জল দাঁড়িয়ে যায় কিন্তু জলনিকাশের কোনও ব্যবস্থা না থাকার ফলে বাসন্তি, ক্যানিং, গোসাবা, কুলতানি, হিঙ্গলগঞ্জ, সাগর, নামখানা, কাকদ্বীপ, পাথরপ্রতিমা, মথুরাপুর, জয়নগর, সন্দেশখালি ইত্যাদি প্রায় ১৫টি থানার কোটি কোটি টাকার রবিশস্য নষ্ট হয়ে যায়। এই ক্ষতির জন্য ইতিমধ্যেই বাসন্তি ও ক্যানিং থানার ৪/৫ জন চাষী সুইসাইড করেছে। আমার দাবি, অবিলম্বে ক্ষতিগ্রস্ত চাষীদের ক্ষতিপুরণ দেওয়া হোক বা সাহায্য করা হোক। তারা ব্যাঙ্ক লোন পেয়ে এবং সাহায্য পেয়ে যাতে আবার চাষবাস করে নিজেরা দাঁড়াতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী মান্নান হোসেন ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কোলকাতা শহর এবং পশ্চিমবাংলা দফায় দফায় লোডশেডিং-এ বিপর্যস্ত হয়ে পড়েছে সে কথা আমরা বারবার বলেছি। কিন্তু স্যার, মন্ত্রী মহাশয়ের এ বিষয়ে কোনও মাথাব্যাথা নেই। আমরা দেখে আশ্চর্য হচ্ছি যে একজন মন্ত্রী, তিনি বারংবার বিধানসভাকে বাইপাস করে এই ভয়ঙ্কর অভিযোগ সম্পর্কে আজ পর্যন্ত কোনও উত্তর দেবার প্রয়োজন বোধ করলেন না। কখনও ব্যান্ডেল, কখনও সাঁওতালদি, কখনও কোলাঘাট—একটা না একটা জায়গায় বিভ্রাট লেগেই আছে। এর মূল কারণ কিন্তু স্যার, পরিকাঠামোর যে ব্যবস্থা সেটা সম্পূর্ণ ভেঙ্গে গিয়েছে। আগে যখন মুখ্যমন্ত্রী বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলেন তখন থেকেই এই বিদ্যুৎ দপ্তরের হাল খারাপ হতে শুরু হয়েছে। মুখ্যমন্ত্রী নিজে ব্যস্ত ছিলেন, সেই সময় দীর্ঘদিন ধরে বিদ্যুৎ দপ্তর নিজের হাতে রাখার ফলে এর কাঠামোগত ব্যবস্থা ভেঙ্গে পড়েছিল। সেখানে নতুন করে ইনফ্রাস্ট্রাকচার সেট আপ করার মতন পরিস্থিতির মোকাবিলা করতে বিদ্যুৎমন্ত্রী ব্যর্থ হয়েছেন। সেইজন্য বলছি, এই বিদ্যুৎমন্ত্রীকে বিদ্যুৎ দপ্তর থেকে অব্যাহতি দেওয়া প্রয়োজন। যতশীঘ্র তিনি পদত্যাগ করেন ততই রাজ্যবাসীর পক্ষে মঙ্গল।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি নিয়ে তাঁকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, গত ১১ই মার্চ দোলপূর্ণিমার দিন ডি.টি.পি. এসে সি.আই.এস.এফের কিছু জওয়ান একটি পানের দোকানের মালিক—গরীব মানুষ—তার সঙ্গে বচসার অজুহাতে তাকে মারধোর করে। তখনই সে মারা যায়নি, হাসপাতালে সে মারা যায়। তার নাম সুশীল শা। কিন্তু তা ছাড়াও ব্যারাক থেকে উন্মত্ত অবস্থায় তারা বেরিয়ে এসে ব্যাপক ভাবে মায়া বাজারে লুঠপাট করে, বহু দোকান লুঠপাট করে, বহু মানুষকে মারধোর করে, তার মধ্যে একজন রিক্সা পুলার বাদল দাস, তিনি আজও পা ভেঙে পড়ে আছেন, এখনও তিনি চিকিৎসাধীন, এই অবস্থার মধ্যে সারা দুর্গাপুরে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। সমস্ত পুলিশ অফিসার সেখানে যায় এবং সি.আই.এস.এফ. এর অফিসাররা সেখানে আসে। ...ন একটা চুক্তি হয় যে দোকান যেগুলো লুঠ করা হয়েছে, ডি.ভি.সি.-র কর্তৃপক্ষ তাদের

ক্ষতিপুরণ দেবেন এবং বাদল দাস, রিক্সা পুলার, তাকেও ক্ষতিপুরণ দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো, বেপরোয়া লুঠপাট আগে থেকে যেটা চলছে, সেই ধারা আজও বজায় রেখেছে, সেটাকে সংযত করার জন্য আমি অনুরোধ করবো, মুখ্যমন্ত্রী এই বিষয়ে হস্তক্ষেপ করুন এবং অবিলম্বে ছোট ছোট দোকানদারদের ক্ষতিপুরণ দেবার ব্যবস্থা করুন এবং বাদল দাস যে রিক্সা পুলার আজকে খোঁড়া অবস্থায় আছে, তাকে কিছু সাহায্য করুন এবং সুশীল সাহা যে মারা গেছে, তার পরিবারবর্গকে সাহায্য দেবার জন্য যেন বাধ্য করা হয় ডি.ভি.সি. কর্তৃপক্ষকে।

## Legislation

### The West Bengal State Health Service Bill, 1990

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal State Health Service Bill, 1990 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন, আমাদের হাউসে বেশির ভাগ আমাদের সদস্য আমাদের পক্ষের বা আমাদের বিপক্ষের, তাঁরা বলে থাকেন যে আমাদের যে চিকিৎসা ব্যবস্থা, সেটা ভেঙে পড়েছে, বা চিকিৎসা ব্যবস্থার মধ্যে যা আমাদের আকাঙ্খিত সেই আকাঙ্খিত কোনও জিনিস আমরা পাইনা এবং অনেক দুর্ঘটনা ঘটে অনেক সময়, চিকিৎসা ব্যবস্থায় বিভ্রাট ঘটে, এই ধরনের নানা বিধ অভিযোগ, আপনাদের সামনে আমাদের এখানে সরকারের কাছে আসে, লিখিতভাবেও আমাদের কাছে বহু জায়গা থেকে আসে। কিন্তু আপনারা, মাননীয় সদস্যরা বোধ হয় জানেন যে ভারতবর্ষের মধ্যে চিকিৎসা ব্যবস্থা আছে, তার যে পরিকাঠামো, সেই পরিকাঠামো ভারতবর্ষের যে কোনও রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গের বেশি, এটা আমার বক্তব্য নয়, এটা আমাদের ভারত সরকারের যে বিভিন্ন পত্র পত্রিকা আছে, তাতে লেখা হয়েছে। যেহেতু হেলথ সার্ভিসটা এখানে এত বড়, সেই জন্য আমাদের মেডিকেল এডুকেশনটা খুব অবহেলিত হয়েছে, আমাদের ছাত্রদের পড়াশুনার ব্যাপারে খুব অবহেলা আমরা লক্ষ্য করেছি। সেই জন্য আমরা হেলথ সার্ভিসটাকে বাইফারকেট করে দিচ্ছি, দুই ভাগে ভাগ করে দিচ্ছি। নতুন যেটা হচ্ছে, সেটা হচ্ছে ডাইরেক্টারেট অব মেডিকেল এডুকেশন। এই ডাইরেক্টারেট অব মেডিকেল এডুকেশনের আন্ডার টিচিং স্টাফদের নিয়ে এসে তাদের নন-প্র্যাকটিশিং করতে চাই, নন-প্র্যাকটিশিং ওনলি ফর টিচিং দি স্টুডেন্টস এই জন্য একটা ডাইরেক্টারেট আমরা আলাদাভাবে করছি, এতে আমাদের ছাত্রদের পড়াশুনা ভালভাবে হবে। আলটিমেটলি আমাদের এক্সপেক্টেড সার্ভিস আমরা দিতে পারবো, এই উদ্দেশ্যে এই বিলটা আনা হয়েছে।

(Secretary then read the Title of the Bill)

[3-30—3-40 P.M.]

**Shri Prasanta Kumar Sur :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the West Bengal State Health Services, 1990, be taken into consideration.

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাত্র মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে দি ওয়েষ্ট বেঙ্গল স্টেট হেলথ সার্ভিস বিল, ১৯৯০ পেশ করলেন তার ওপর আনা আমার সংশোধনী প্রস্তাবের স্বপক্ষে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাত্র মাননীয় মন্ত্রী নিজেই বললেন যে, পশ্চিমবাংলার চিকিৎসা এবং চিকিৎসা শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে। এটা খুবই দুঃখের কথা। এমন একটা সময় ছিল যখন পশ্চিমবাংলা, বিশেষ করে কলকাতা শহরকে ভারতবর্ষের মধ্যে চিকিৎসার পীঠস্থান হিসাবে গণ্য করা হত। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে, বিভিন্ন রাজ্য থেকে অসুস্থ সাধারণ মানুষরা সুচিকিৎসা পাবার জন্য কলকাতার চিকিৎসকদের কাছে ছুটে আসতেন আরোগ্যলাভের জন্য আসতেন। কিন্তু দুঃখের কথা ব্যর্থ প্রশাসনের জন্য, ভ্রান্ত চিকিৎসা নীতির জন্য আজকে সেই গৌরবের স্থান থেকে আমরা অনেক নিচে নেমে এসেছি। আমাদের রাজ্যে চিকিৎসা ব্যবস্থা এবং চিকিৎসা শিক্ষা ব্যবস্থা দিনের পর দিন অবক্ষয়ের শেষ সীমায় নেমে চলেছে। আজকে চিকিৎসা শিক্ষা ব্যবস্থার উন্নয়নের জন্য মন্ত্রী মহাশয় বিল এনেছেন। উনি বলেছেন, হেলথ সার্ভিস ক্যাডারে ৮ হাজার ডাক্তার রয়েছে, তার মধ্যে এডুকেশনের জন্য উনি ১৪০০ ডাক্তারের কথা বলেছেন। বাকি ডাক্তারদের মধ্যে থেকে ৫০০ ডাক্তারকে উনি অ্যাডমিনিস্ট্রেশন বা প্রশাসনিক কাজের সঙ্গে যুক্ত করার কথা বলেছেন। অর্থাৎ ৮০০০ ডাক্তারের মধ্যে থেকে মাত্র ১৯০০ ডাক্তারকে উনি এই বিলের আওতায় এনে নন-প্র্যাকটিশিং করতে চাইছেন। বা তা করার কথা উনি ভাবছেন। কিন্তু পশ্চিম বাংলার স্বাস্থ্য সমস্যা আজকে যে চরম অবস্থায় এসে দাঁড়িয়েছে সেখানে যদি সমস্যার মূল সমাধান করতে হয় তাহলে চিকিৎসা শিক্ষা ব্যবস্থার সাথে সাথে চিকিৎসা ব্যবস্থার উন্নয়নের কথাও ওঁকে ভাবতে হবে। এবং সেই মূল সমস্যার সমাধানের কথা যদি ভাবতে হয় তাহলে ৮০০০ ডাক্তারের মধ্যে থেকে মাত্র ১৯০০ ডাক্তারকেই শুধু এই বিলের আওতায় আনলে হবে না। সমস্ত ডাক্তারদের কেন্দ্রীয় সরকারের ডাক্তারদের হারে বিভিন্ন সুযোগ সুবিধা এবং বেতন ও নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স দেবার ব্যবস্থা করে নন-প্র্যাকটিসিং করতে হবে। অর্থাৎ গোটা পশ্চিমবাংলার ডাক্তারদের স্বার্থ সুরক্ষিত করে সম্পূর্ণভাবে নন-প্র্যাকটিসিং প্রথা চালু করা প্রয়োজন। কিন্তু আমি বুঝতে পারছি না উনি সমস্যার সমাধানের দিকে না গিয়ে একটা পোর্সন্ অফ দি ডক্টরদের নন-প্র্যাকটিসিং-এর আওতায় আনতে চাইছেন কেন? বিগত ১২ বছর ধরে স্বাস্থ্য দপ্তর যে ব্যর্থতার পরিচয় দিয়েছে, যে প্রশাসনিক অপদার্থতার পরিচয় দিয়েছে তারই ফলশ্রুতি হচ্ছে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে, সাধারণ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আজকে সেই অপদার্থতা ঢাকার জন্য, সাধারণ মানুষকে বিভ্রান্ত করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল এনেছেন বলে আমার সন্দেহ হচ্ছে। তা সত্বেও যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের কোনও মহৎ উদ্দেশ্য থাকে তাহলে

তাঁকে আমি অনুরোধ করছি সমস্ত ডাক্তারদের নন-প্রাকটিসিং করার জন্য একটা বিল নিয়ে আসুন। তিনি যদি তা নিয়ে আসেন, তাহলে তাঁর পাশে দাঁড়িয়ে আমরা সেই বিলকে সমর্থন জানাই। আমরা নিশ্চয়ই মূল সমস্যার সমাধানে তাঁর পাশে থাকব। কিন্তু তিনি এখানে শুধু মাত্র চিকিৎসা শিক্ষা ব্যবস্থার উন্নয়নের কথা বলছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী, আপনি কি জানেন গত ১২ বছরে এমন একটা মেডিকেল কলেজ, এমন একটা টিচিং ইনস্টিটিউশন গড়ে উঠতে পারে নি গোটা পশ্চিমবাংলার যেটাকে মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া সঠিক পরিকাঠামো মত গড়ে উঠেছে বলেছে পোস্ট গ্রাজুয়েট বা আন্ডার গ্রাজুয়েট মেডিকেল কলেজের ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে তাদের যে নিয়ম বা নির্দেশ আছে সেই অনুযায়ী একটা টিচিং ইনস্টিটিউশনও রাজ্যে গড়ে উঠে নি। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী, আপনি কি এটা দেখাতে পারবেন, সঠিক পরিকাঠামো অনুযায়ী একটা ইনস্টিটিউশনও তৈরি করতে পেরেছেন? কিন্তু মেডিকেল কলেজের আজকে কি অবস্থা? আজকে চিকিৎসা ব্যবস্থা কোথায় নেমে এসেছে? প্রত্যেকটি মেডিকেল কলেজ কিম্বা এমন একটি টিচিং ইনস্টিটিউশন দেখাতে পারবেন না যেখানে সুষ্ঠু প্রশাসন কায়েম করতে সম্ভবপর হয়েছেন। এমন একটি হাসপাতাল দেখাতে পারবেন না যেখানে আধুনিক চিকিৎসা ব্যবস্থা প্রয়োগ করে সাধারণ মানুষের কাছে সেই চিকিৎসার সুযোগ পৌছে দিয়েছেন—এটাই আপনাদের ব্যর্থতা। আজকে সত্যি-সত্যিই চিকিৎসা ব্যবস্থার উন্নয়ন করতে হয়, যদি সত্যি-সত্যিই শিক্ষকদের মান উন্নয়ন করতে হয় তাহলে শুধু ১৪০০ ডাক্তার নয়, সমস্ত ডাক্তারদের একটা সিস্টেমের মধ্যে আনতে হবে। আমি বুঝতে পারছি না কেন শুধু ১৪০০ ডাক্তারকে শিক্ষক বলে স্বীকার করছেন এবং নন-প্র্যাকটিসিং-এর আওতায় আনার কথা বলছেন? এরা কোথায় শিক্ষকতা করছেন? কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে শিক্ষকতা করছেন আর এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলরকে বিশেষ অনুমতি দিয়ে টাকা নিয়ে রোগী দেখবার জন্য প্রাইভেট প্র্যাকটিশের ব্যবস্থা করে দিয়েছেন অথচ পাশাপাশি বলছেন ১৪০০ ডাক্তারকে যারা শিক্ষকতা করেন তাদের নন-প্র্যাকটিশিং করার জন্য বিল আনছেন। সুতরাং মাননীয় মন্ত্রীর যদি সৎ উদ্দেশ্য অর্থাৎ মহৎ উদ্দেশ্য থাকে তাহলে এই বিল পাশ করার আগে যে বিশেষ অনুমতি নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর ডাঃ ভাস্কর রায় চৌধুরী প্রাইভেট প্র্যাকটিশ করছেন সেই বিশেষ অনুমতি প্রত্যাহার করে নিন, প্রত্যাহার করে নিয়ে আপনার এই যে শুভ উদ্যোগ সেটা প্রমাণ করুন। আমি জানি, আপনি তা পারবেন না। আপনি রাজনৈতিক ব্যর্থতা ঢাকার জন্য এই বিল এনেছেন। ডাক্তারদের উপর রাজনীতি করে তাদের কব্জা করতে চাইছেন, যে কারণে বিলের মধ্যে লিখেছেন শিক্ষকদের বয়স সীমা ৬০ বছর রাখা হবে এবং রি-এমপ্লয়মেন্টের ব্যবস্থা থাকবে। সেখানে আপনাদের ইচ্ছা অনুযায়ী বিচার-বিবেচনা করে ৬৫ বছর অবধি শিক্ষকতার সুযোগ দেওয়া হবে। আমি এই ব্যাপারে প্রতিবাদ করছি। আমার বক্তব্য হচ্ছে, ৬০ বছর পরেও যে সমস্ত শিক্ষকদের শিক্ষকতা করার মানসিকতা থাকবে তাদের ৬৫ বছর পর্যন্ত শিক্ষকতা করার সুযোগ দেওয়া হবে। আগামী দিনে অন্য কোনও দল সরকারে থাকতে পারেন। কোনও রাজনৈতিক দলের যদি বিজ্ঞানকে নিয়ে অর্থাৎ চিকিৎসা বিজ্ঞানকে নিয়ে

রাজনীতি করার সুযোগ থাকে তাহলে আগামী দিনে যে কোনও দলের সরকার ক্ষমতায় আসুক না কেন তারা শিক্ষকদের এই রি-এমপ্লয়মেন্টের টোপটাকে সামনে রেখে তাদের কব্জা করবেন। তাই আমার মনে হয়, যে শুভ উদ্যোগ নিচ্ছেন—এইকথাটা মনে রেখে নিশ্চয়ই বিচার-বিবেচনা করবেন। শিক্ষা ব্যবস্থার যদি উন্নতি করতে হয় তাহলে শিক্ষা পদ্ধতির জন্য কিছু কিছু ব্যবস্থা নেওয়া দরকার। আমরা অতীতে শিক্ষাপদ্ধতিতে কি দেখেছি? আমরা দেখেছি, বাধ্যতামূলকভাবে বেড-সাইড ক্লিনিক এবং পার্ট কমপ্লিশনের ব্যবস্থা ছিল, এই ধরণের বাধ্যতামূলক সিস্টেম ছিল। ছাত্রদের মেডিকেল শিক্ষার মধ্য দিয়ে ক্লিনিকাল আই ডায়গোনিসিস করার সুযোগ থাকতো। ছাত্রাবস্থা থেকেই রোগী দেখা, ডায়গোনিসিস করা এইসব সুযোগ থাকতো। আজকে সেই সমস্ত বন্ধ হয়ে গেছে। সেই সমস্ত পুরানো পদ্ধতি, ক্লিনিক্যাল আই যদি ডেভেলপ করা যায় তাহলে যেমন উন্নতি হবে তেমনি সঙ্গে সঙ্গে শিক্ষকদের কথাও ভাবতে হবে। আপনি যে নন-প্র্যাকটিশিং-এর কথা বলেছেন—তাঁদের যে সমস্ত অভাব-অভিযোগ রয়েছে সেগুলির প্রতিও চিন্তাভাবনা করা দরকার। তাঁদের বেতন কাঠামোর ব্যাপারে আমি অনুরোধ করবো, তাঁদের নন-প্র্যাকটিশিং ভাতা এবং বেতন কাঠামো যেমন তৈরি করা হবে তেমনি অন্যান্য যেসব সুযোগ-সুবিধা রয়েছে সেগুলি অবিলম্বে চালু করা উচিত।

[3-40—3-50 P.M.]

যে সমস্ত চিকিৎসক শিক্ষকদের কেন্দ্রীয় হারে ভাতা এবং নন-প্র্যাকটিশিং অ্যালাউন্স দিয়ে ব্যবস্থা করা হবে সেই সমস্ত শিক্ষকদের সার্ভিসটা যাতে প্রপারলি ইউটিলাইজ করা যায় তাঁদের সার্ভিসটা যাতে জনসাধারণের সেবার জন্য ইউটিলাইজ করা যায় সেই ব্যাপারে ভাবনা চিন্তা করার সময় এসেছে। সমস্ত শিক্ষকদের মেডিকেল কলেজ কাউন্সিলের আওতাভুক্ত করে কোয়ার্টার্সের ব্যবস্থা করে বাধ্যতামূলকভাবে হাসপাতালে থাকার ব্যবস্থা করতে হবে। তার জন্য প্রয়োজন হলে একটা স্পেশ্যাল ক্যাস স্কীম করে মেডিকেল কলেজ এবং টিচিং ইনস্টিটিউটগুলিতে অবিলম্বে ডাক্তারদের জন্য কোয়ার্টার্সের ব্যবস্থা করতে হবে। শিক্ষার প্রসার করতে গেলে—মাননীয় মন্ত্রী মহাশয় জানেন—গবেষণার প্রয়োজন আছে এবং যদি গবেষণার কথা ভাবতে হয় তাহলে প্রতিটি শিক্ষককে বছরে অন্তত দুবার, দু বছরে অন্তত একবার করে দেশে এবং বিদেশে যে বিভিন্ন রকম সায়েনটিফিক সেমিনার বৈজ্ঞানিক সম্মেলন গুলি হয় সেখানে গবেষণার কাগজপত্র পেশ করার সুযোগ সুবিধা দেওয়া এ ধরণের প্রস্তাব রাখার সত্য সত্যই প্রয়োজন রয়েছে। দ্বিতীয়ত আপনি জানেন জুডিসিয়াল সার্ভিস আইনের যে সমস্ত লেটেস্ট ডেভেলপমেন্ট রয়েছে সেগুলি জানার জন্য বই কেনার জন্য বাৎসরিক গ্রান্টের ব্যবস্থা আছে, সেই রকম মেডিকেল শিক্ষকদের ক্ষেত্রে সেই ধরণের বাৎসরিক অনুদানের ব্যবস্থা করার প্রয়োজন রয়েছে। আর একটি কথা আপনার সামনে বলতে চাই, এই যে নন-প্র্যাকটিশিং ব্যবস্থা শিক্ষকদের মধ্যে করতে চাইছেন টিচিং হাসপাতালে করতে চাইছেন, এটা নতুন ব্যবস্থা নয়, এটা অনেকটা সেই পুরনো মদ নতুন বোতলে ঢুকিয়ে বিক্রি করার ব্যবস্থার

মতো হচ্ছে। এস.এস.কে.এম. হাসপাতাল, স্কুল অফ ট্রফিক্যাল মেডিসিন হাসপাতালে নন-প্র্যাকটিশিং রয়েছে, কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? আইনের ফাঁক দিয়ে আপনাদের তৈরি করা অনারারি সার্ভিসের তকমার আড়ালে প্রেসিডেন্সি সার্জন তকমার আড়ালে আপনাদের পেটোয়া লোকেরা পাশাপাশি বাইরে গিয়ে প্র্যাকটিশ করার সুযোগ নিচ্ছে। কি করতে পেরেছেন? আজকে সত্যিই যদি শুভ উদ্যোগ নিয়ে থাকেন তাহলে সমস্ত ডাক্তারদের নন-প্র্যাকটিশিং প্রথা চালু করে সমস্ত সিস্টেমটাকে পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করার প্রশ্ন এসেছে। সমস্ত শিক্ষক সংগঠনের নেতাদের নিয়ে, কিছু রাজনৈতিক নেতাদের নিয়ে একটা হাইপাওয়ার ভিজিলেন্স কমিটি তৈরি করা হোক এবং এমন করা হোক ডাক্তাররা যাতে সেখানে সেটাতে জড়িয়ে থাকতে পারে। এ ব্যাপারে উদ্যোগ নেওয়ার প্রয়োজন রয়েছে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমার আবেদন আপনাদের অপদার্থতা, ১২ বছরের প্রশাসনের যে ব্যর্থতা সেগুলি ঢাকতে গিয়ে জেদ করে কিছু করবেন না। সত্যই সমস্যাটিকে বিচার করুন, অনুধাবন করুন এবং আমরা যে প্রশ্নগুলি রেখেছি সেগুলি বিচার করে রাখবেন আর আপনাদের সংখ্যাগরিষ্ঠতার জন্য যদি মনে করেন বিল পাশ করবেন তা নিশ্চয়ই করবেন। তবে আপনার কাছে আমার আবেদন বিজ্ঞান এবং চিকিৎসা ব্যবস্থা নিয়ে ভেবে দেখবেন যাতে আগামী বছর স্বাস্থ্য ব্যবস্থা এবং চিকিৎসা ব্যবস্থার সমস্যাগুলি সমাধান করা যায়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে, তিনি এই হাউসের দ্বারা নির্দেশিত সাবজেক্ট কমিটি ফর হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের একটি মূল্যবান পরামর্শ গ্রহণ করেছন এবং তা রূপায়িত করবার চেষ্টা করছেন। স্বাস্থ্যের উপর প্রথম যে সাবজেক্ট কমিটি হয়, মাননীয় বিরোধী সদস্যরাও তার সদস্য ছিলেন। আমরা গভীরভাবে সেগুলো অনুধাবন করেছিলাম। সেই প্রথম রিপোর্টে আমরা বলেছিলাম যে, স্বাস্থ্য-ব্যবস্থার যদি উন্নতি করতে হয় তাহলে নন-প্র্যাকটিশিং সেপারেট টিচিং ক্যাডার করা প্রয়োজন। সর্বশেষ রিপোর্টে মেডিক্যাল এডুকেশনের ব্যাপারে আমরা যা বলেছি সেটা আমরা সাতটি মেডিক্যাল কলেজ ঘুরে তাদের শিক্ষা-ব্যবস্থা পর্যালোচনা করেছি, শিক্ষকদের সঙ্গে, ইউনিভার্সিটির অধ্যক্ষের সঙ্গে, আই.এম.এর সঙ্গে, ডিন অফ মেডিক্যাল ফ্যাকাল্টির সঙ্গে, এমন কি ছাত্রদের সঙ্গেও কথা বলেছি এবং তারপরই আমরা সুস্পষ্ট সিদ্ধান্তে এসেছি যে, এই শিক্ষা ব্যবস্থা নন-প্র্যাকটিশিং টিচিং ক্যাডারভিত্তিক করতে হবে। আপনি জানেন এবং মাননীয় সদস্যগনও জানেন যে, মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া আমাদের এখানে নন-প্র্যাকটিশিং টিচিং ক্যাডার চালু করবার জন্য বারবার অনুরোধ জানিয়েছেন এবং নন-প্র্যাকটিশিং সেপারেট টিচিং ক্যাডার চালু না হবার জন্য কয়েকটি বিশেষ বিশেষ ডিগ্রির জন্য অনুমোদন তাঁরা প্রত্যাহার করে নিয়েছেন। আমরা সর্বত্র দেখেছি যে, বিভিন্ন যে সমস্ত সংগঠন আছে, যেমন,—ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন, সিনিয়র ডক্টরস অ্যাসোসিয়েশন, জুনিয়র ডক্টরস অ্যাসোসিয়েশন এবং ছাত্রদের যে সমস্ত সংস্থা রয়েছে সেখানে রাজনীতির ঊর্দ্ধে থেকে দলমতনির্বিশেষে সর্বস্তর থেকে এই দাবি করা হয়েছিল

যে, সেপারেট টিচিং ক্যাডার করতে হবে এবং টিচিং ক্যাডারকে নন-প্র্যাকটিশিং করতে হবে। আজকে এখানে মাননীয় সদস্য, যিনি এই কমিটির সদস্য ছিলেন—ভ্রাতৃপ্রতিম ডাঃ তরুন অধিকারী, যিনি আমার সঙ্গে বিভিন্ন মেডিক্যাল কলেজেও গিয়েছিলেন, তিনি এখানে কতগুলো প্রশ্ন তুললেন। এইজন্য আমি দুঃখ পেলাম। তিনি বললেন যে, এই না করতে পারলে কিছু করা যাবে না। কিন্তু আমরা যে পরামর্শ দিয়েছিলাম তিনিও তারসঙ্গে যুক্ত ছিলেন। নিশ্চয়ই তখন দলের সঙ্গে আলোচনা করেছেন এবং দলের সম্মতি নিয়েই বলেছিলেন যে, মেডিক্যাল শিক্ষা-ব্যবস্থা ঠিকভাবে যদি চালু করতে হয় তাহলে সর্বাগ্রে প্রয়োজন টিচিং ক্যাডার সেপারেট করা এবং নন-প্র্যাকটিশিং করা। স্মরণ করিয়ে দিতে চাই যে, ওয়েস্টবেঙ্গল হেলথ সার্ভিস ক্যাডার হিসাবে তৈরি হল জেনারেল চক্রবর্তী এবং ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে এবং সমস্ত ক্যাডার নন্-প্র্যাকটিশিং করেছিলেন তাঁরা। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, যে সমস্ত কনসিডারেশনের বিষয় ডাঃ তরুন অধিকারী বলছিলেন সে ব্যাপারে বলি যে, সেই সময় ৪০ জন ফরচুনেট ব্যক্তিকে প্র্যাকটিশ করবার সুযোগ দিয়েছিলেন এবং তারফলে সমস্ত চিকিৎসা ব্যবস্থাটা নন-প্র্যাকটিশিং হতে হতে আবার বড় বড় মেডিক্যাল কলেজগুলির ডাক্তাররা প্র্যাকটিশিং হতে আরম্ভ করেছিলেন, যা এখনো হয়ে আসছে। এটা আজকে ছাত্রদের কাছ থেকে এবং হাসপাতালের সঙ্গে যুক্ত সবার কাছ থেকে শুনছি যে, তাঁরা এখন আর সময়মত হাসপাতালে আসেন না। ছাত্রদের গ্রিভান্স, টিচাররা ক্লাসে পড়াতে আসেন না, পড়ানোটাই যেন বন্ধ হয়ে গেছে।

[3-50—4-00 P.M.]

এটা করার ফল আমরা দেখতে পাচ্ছি। এই শিক্ষকরা পড়াশোনার জন্য সময় দিতে পারছেন না। ধরুন একটা জায়গায় রিসার্চের কথা বলেছেন। আমি রিসার্চের একটা হিসাব এনেছিলাম বিগত ১০ বছরের, কোনও কোনও ইনস্টিটিউটে কি রকম রিসার্চ হয়েছে। আই.পি.জি.এম.ই.আর এর কথা বললেন, আই.পি.জি.এম.ই.আর চুরি করে রিসার্চ করে। চুরি করে রিসার্চ করতে পারে কিন্তু আই.পি.জি.এম.ই.আর-এর রিসার্চের সংখ্যা হচ্ছে ২৫ থেকে ৩০। নন-প্র্যাকটিশিং ইনস্টিটিউশন আছে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন সেখানে রিসার্চের সংখ্যা হচ্ছে গড়ে প্রতি বছরে ১৫ থেকে ২০। প্র্যাকটিশিং হসপিটাল যেমন এন.আর.এস সেখানে যে রিসার্চ হচ্ছে তার মধ্যে নন-ক্লিনিক্যাল, নন-প্র্যাকটিশিং, সেখানে রিসার্চের সংখ্যা হচ্ছে গড়ে ১৪। আর যে প্র্যাকটিশিং যে সমস্ত জায়গায় হয়েছে সেটা হচ্ছে এক বা দুই। এই হচ্ছে এন.আর.এস মেডিক্যাল কলেজ, তার চেহারা। কলিকাতা মেডিক্যাল কলেজে ১৯৮৫-৮৮ সালে মাত্র ২ টি রিসার্চ প্রোজেক্ট আছে, ন্যাশনাল মেডিক্যাল কলেজে ১৯৮৫-৮৮ সালে একটি রিসার্চ প্রোজেক্ট আছে, ন্যাশনাল মেডিক্যাল কলেজে ১৯৮৫-৮৮ সালে একটি রিসার্চ প্রোজেক্ট এসেছে। কাজেই পরিসংখ্যান বলে নন-প্র্যাকটিশিং ইনস্টিটিউশনে যতই খারাপ হোক মাস্টাররা কিছুটা সময় গবেষণার জন্য, কিছুটা সময় শিক্ষার জন্য ব্যবহার করেন। সেই জন্য আমরা কমিটি থেকে ঠিক করেছিলাম যে প্রাথমিক ভাবে শিক্ষকরা শিক্ষাদানে সময় দেয় না। না দেওয়ার ফলে শিক্ষার ক্ষেত্রে উৎকর্সতা অনুৎকর্সতা পর্যায়ে

পৌঁছেছে। তার প্রতিবিধান করা যাচ্ছে না। ৪০ জন টিচারকে স্বর্গীয় বিধান চন্দ্র রায় যে কোনও কারণেই হোক দিয়েছিলেন প্র্যাকটিশ করতে ক্রমে সেটা আস্তে আস্তে সব প্র্যাকটিশিং এসে গেল। আজকে পশ্চিমবাংলায় আপনাদের আমল থেকে এই কবর খোঁড়া আরম্ভ হয়েছিল। একজন ভাইসচ্যান্সেলরকে স্পেশ্যাল পারমিশন দেওয়া হয়েছিল প্র্যাকটিশ করার জন্য। সুবোধ চন্দ্র মিত্র ভাইস-চ্যান্সেলর, তিনি একজন প্রখ্যাত গাইনোকলজিস্ট ছিলেন, তাঁকে কিন্তু এই সুযোগ দেওয়া হয়েছিল, তখন কংগ্রেস সরকার এই সুযোগ দিয়েছিলেন। কাজেই চালুনিতে সরষে ফেলে সুঁচের বিচার করছেন। আপনারা আবার দোষ দিচ্ছেন? একটা জিনিস আপনারা করলে ভাল হয় আর অন্য লোক করলে গালাগাল করবেন। আপনারা সূত্রপাত করে গেছেন, আপনারা পাপ কাজ করে গেছেন আমরা সেটা পাল্টাবার চেষ্টা করছি, তাতে একটু সময় লাগবে। যে কথা বলতে চাই তা হল ফেসিলিটিসের কথা, রিসার্চের কথা আপনারা বলেছেন। আপনারা টাকা বাড়ানোর কথা বলেছেন। মাননীয় সদস্যদের অনুরোধ করবো দয়া করে আমাদের কমিটির তরফ থেকে যে রিপোর্ট দিয়েছি সেটা একটু পড়বেন, আমরা যে রেকমেন্ডেশন করেছি সেটা একটু দেখে নেবেন। আপনাদের বেশির ভাগ সদস্য এটা ভালো করে পড়েন নি বলে এই সব কথা বলছেন। আমরা নিরপেক্ষ ভাবে দলমত নির্বিশেষে বিচার করে একটা প্রতিষ্ঠিত সিদ্ধান্তে এসেছি। আমি আশা করেছিলাম বিরোধী পক্ষ থেকে এই ব্যাপারে ধন্যবাদ দেবেন। আমরা দলমত নির্বিশেষে যে প্রস্তাব মন্ত্রী মহাশয়কে দিয়েছি সেটা তিনি মেনে নিয়েছেন, এই জন্য স্বাস্থ্যমন্ত্রী ধন্যবাদ পাওয়ার যোগ্য। এখানে নন-প্র্যাকটিশিং-এর কথা বলা হয়েছে, টিচিং ক্যারিকুলাম চেঞ্জের কথা বলা হয়েছে, আরও সুযোগসুবিধার কথা বলা হয়েছে। আজকে আলোচনার বিষয় বস্তু হল শিক্ষা ব্যবস্থার উন্নতি করা। এটা করতে গেলে শিক্ষা প্রসারে যিনি প্রধান, যিনি কেন্দ্রবিন্দু সেই শিক্ষা যদি ঠিক ভাবে না হয় তাহলে তো কিছুই হবে না। এই শিক্ষা যেটা দীর্ঘদিন ধরে অনুপস্থিত ছিল সেটা উপস্থিত করার জন্য যে প্রচেষ্টা সেটাকে সমর্থন করতেই হবে। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি, আমাদের তদানিন্তন যে সমস্ত প্রখ্যাত লোকেরা ছিলেন, যখন ওয়েস্টবেঙ্গল সার্ভিস হওয়ার কথা ছিল তখন তাঁরা বলেছিলেন হাসপাতালে ডাক্তারদের কি মাইনে হবে? ভাবতে আশ্চর্য লাগে, হাসপাতালে ডাক্তারদের মাইনে কি হবে—ডাক্তাররা হাসপাতালে আসবেন, তাঁরা সার্ভ করবেন, এটা আপনারাই শুরু করেছিলেন। আপনারাই বলেছিলেন যে হাসপাতাল হবে সেবার মন্দির। আজকে আমরা তার চূড়ান্ত রূপ দিতে চলেছি আর সেই চূড়ান্ত রূপ দেখে আঁতকে উঠছেন। ইন্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েশন যখন অনারারি সিস্টেম চালু করে রেখেছিলেন সেটাকে, সেই অনারারি সিস্টেমটাকে আমরা যখন সুসংবদ্ধ করে তোলার চেষ্টা করছি তখন আপনারা আঁতকে উঠছেন। আমাদের আজকের প্রচেষ্টা হচ্ছে এডুকেশন সম্বন্ধে সাধারণ মানুষের যে ক্ষোভ আছে তা দূর করা। শিক্ষার মানোন্নয়নের ব্যাপারে আমরা আগে কি দেখেছি? আমরা দেখেছি, ছাত্ররা গ্রামেগঞ্জে যাচ্ছে, সেখানে তাদের ট্রেনিং যথোপযুক্ত ছিল না। তাদের যে ট্রেনিং দেওয়া হয়েছে তা যদিও আমাদের পলিসির মধ্যে ছিল—বেসিক ডাক্তার আমাদের তৈরি করতে হবে, বেসিক ডাক্তাররা যাতে সাধারণ

মানুষকে চিকিৎসার সাহায্য করতে পারে তা করার জন্য গ্রামে হাসপাতাল তৈরি করতে হবে। গ্রামে হাসপাতাল তৈরি হয়েছে, কিন্তু দেখা গেছে যে গ্রামে ডাক্তাররা যাচ্ছে না। সমস্ত ডাক্তাররা পোস্ট গ্রাজুয়েট করার জন্য শহরে বসে আছে। এই রকম অবস্থা কেন হয়েছে? এটা হয়েছে এই জন্য যে আমাদের শিক্ষা নীতিতে যে গলদ রয়েছে তারজন্য, যা আমরা আমাদের রিপোর্টের মধ্যে উল্লেখ করেছি। আমরা উল্লেখ করেছি যে, যে স্বাস্থ্যনীতি কেন্দ্রীয় সরকার ১৯৮৩ সালে ঘোষণা করেছিলেন, আজকের দিনে সেই স্বাস্থ্যনীতি মূল অভাবকে পরিপূরণ করতে পারছে না। সেজন্য আজকে ভারতবর্ষের বেশিরভাগ জায়গাতেই দেখা যাচ্ছে ইউনিফায়েড ক্যাডার নেই। ইউনিফায়েড ক্যাডার আমাদের এখানে ছিল, কিন্তু আমরা টিচিং ক্যাডার ঠিক করতে পারিনি, এটা আমরা জানি। গ্রামেগঞ্জে বহুদিন যাঁরা ছিলেন তাঁরা শিক্ষার দায়িত্ব দেখা যাচ্ছে ঠিকমত পালন করতে পারছেন না। এই বিলের মূল উদ্দেশ্য হচ্ছে সেপারেট টিচিং ক্যাডার তৈরি করা, সেখানে টিচিং ক্যাডারে যাঁরা থাকবেন তাঁরা হবেন নন-প্র্যাকটিশিং। যাঁদের কাজ হবে শিক্ষাকে পরিমার্জিত করা। আমরা ডাক্তার তৈরি করবো, ছাত্র তৈরি করবো। আমরা সোস্যাল কাজের মধ্যে সেই সমস্ত ডাক্তার এবং ছাত্রদের ইনজেক্ট করতে চাই। এই বিল আনার উদ্দেশ্য হচ্ছে সেটা। বিরোধী পক্ষের যাঁরা এরমধ্যে ছিলেন, তাঁদের যাঁরা নির্দ্দেশ দিয়েছিলেন, আশা করবো তাঁরা এই বিলকে সমর্থন করবেন এবং পরবর্তীকালে যখন রুল ফ্রেম করা হবে তা তাঁরা সমর্থন করবেন। এখানে ৬০ বছরের কথা বলছেন? সমস্ত টিচারদের ক্ষেত্রেই এটা হবে। অন্য টিচারদের জন্য যে ব্যবস্থা আছে, এই সমস্ত টিচারদের ক্ষেত্রেও তা প্যারালাল হবে। এই কথা বলে সমস্ত সংশোধনীর বিরোধীতা করে এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দি ওয়েস্টবেঙ্গল স্টেট হেলথ্ সার্ভিস বিল যেটা এনেছেন তা তিনি অত্যন্ত সাহসিকতার সঙ্গে এই সভায় উপস্থিত করেছেন ঠিকই, কিন্তু বিলের অবজেক্টস অ্যান্ড রিজনস্ এ বক্তব্য রাখতে গিয়ে কয়েকটি ছত্রে যে ধরণের ভাষা তিনি প্রয়োগ করেছেন এটা অত্যন্ত দুর্ভাগ্যের এবং বেদনার। তিনি নিজের দপ্তরের অফিসারদের এবং শিক্ষকদের সম্বন্ধে এতবড় অসম্মান করবেন, পশ্চিমবঙ্গে এই পরিবেশ আমরা ভাবতে পারি না। আমি ওঁর ভাষা থেকে পড়ছি, The weakness lies in the efficiency of the medical officers occupying administrative posts as well as manning of the teaching posts. তার মানে ডাক্তার কালিকিংকর ভট্টাচার্য, ডাইরেক্টর অব হেলথ্ সার্ভিস, স্বাস্থ্যমন্ত্রীর চোখে অযোগ্য ব্যক্তি। তিনি জানেন্‌ তাঁর মেডিকেল এডুকেশন সম্বন্ধে? তাঁর অ্যাকাডেমিক স্ট্যাটাস কত বড় তা কি তিনি জানেন? তাঁর ডিপার্টমেন্টের সেক্রেটারি, অসিত রায় অযোগ্য লোক। মেডিকেল কলেজের যে প্রিন্সিপালরা আছেন, স্বাস্থ্য মন্ত্রীর চোখে তাঁরা অযোগ্য। দুর্বলতাটা কোথায়? দুর্বলতাটা হচ্ছে পশ্চিমবঙ্গের টিচিং ইনস্টিটিশন যেগুলো আছে সেই সমস্ত টিচিং ইনস্টিটিউশনগুলোকে টিচিং ইনস্টিটিউশন হিসাবে ব্যবহার না করে, রেফারাল হসপিটাল হিসাবে ব্যবহার না করা। মাথার যন্ত্রনার জন্য ব্রেন স্ক্যান দরকার, সে জায়গা পাচ্ছে না, রাস্তায় ঘুরে বেড়াচ্ছে।

[4-00—4-10 P.M.]

পায়ে ব্যথা পি.জিতে লিভার ক্যান্সার ২ মাস ধরে ঘুরে বেড়াচ্ছে কিছুই সমাধান হচ্ছে না। আসলে ক্যাটাগরিক্যালি কিছু করা হয় না। আপনি মেডিকেল রিসার্চের কথা বলছেন এবং মেডিকেল স্টেটমেন্ট দিচ্ছেন কিন্তু আপনার টিচিং ইনস্টিটিউশনগুলিতে স্ট্যাটাস মেনটেন কি হচ্ছে? আপনার মেডিকেল কলেজ এবং ক্যালকাটা মেডিকেল কলেজের সার্ভিস অবসার্ভ করুন। সেখানে রন্ধ্রে রন্ধ্রে গন্ডগোল লেগে আছে। আপনি সুইপারদের কাজ অবসার্ভ করুন, জি ডি এ অবসার্ভ করুন। আপনাকে প্রত্যেকটি জায়গায় ম্যানেজারের মতো ঘুরে বেড়াতে হচ্ছে। আপনাদেরই পাপের প্রায়শ্চিত্ত আপনাদের করতে হচ্ছে। আপনারাই বলে বেড়াতেন অপরিস্কার রাখুন, লাল ঝান্ডা নিয়ে ঘুরে বেড়ান আর কাজ করবেন না বেতন নিন। সুতরাং আপনাদেরই এই ১৩ বছরের সংস্কৃতি আপনাকেই ঠেকাতে হবে। আপনারাই তো মজ্জায় মজ্জায় প্রশাসনে দুর্নীতি ঢুকিয়েছেন, তার ফল আপনাদের ভুগতে হবে। আজকে আপনাদের জন্যে শিক্ষা ব্যবস্থায় এক চরম সংকটের সৃষ্টি হয়েছে। একজন ব্যবসায়ী ভাস্কর রায় চৌধুরীকে বসিয়ে দিয়েছেন, যিনি সর্বদা গলায় রুমাল বেঁধে ঘুরে বেড়াচ্ছেন। এই ক্রিমিন্যাল ভাস্কর রায় চৌধুরীকে আপনি ইমিডিয়েট পদত্যাগ করান। ওঁনাকে ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর করে বসিয়ে রেখেছেন, ওঁনাকে আগে ওই পদ থেকে সরাবার জন্য একটা বিল নিয়ে আসুন। এই ব্যাপারে আপনার বিশেষ করে ভাবা উচিত। আপনি একজন নন-মেডিকেল লোক, আপনি একথা বলতে সাহস পান কোথা থেকে? এর ফলে পশ্চিমবঙ্গের শিক্ষাকে অবমাননা করা হচ্ছে। আপনি যে সমস্ত মেডিকেল প্রফেসানের সঙ্গে যুক্ত ডাক্তার আছেন তাঁদের ইনসাল্ট করছেন। আপনি একটা বলিষ্ঠ পদক্ষেপ নিন, সাহসী পদক্ষেপ নিন, আপনি পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষক এবং ডাক্তারদের অবমাননা করেছেন, আমি এর প্রতিবাদ করবোই। All India Institute of Medical college, Delhi, Post Graduate Institute of Chandigar, Post Graduate Institute of Jammu and Kashmir, তার প্রায়োরিটি স্কেল কি? গৌরীবাবু আমার শিক্ষক মহাশয়, তাঁকে বিনয়ের সঙ্গে আমি নিবেদন করছি, উনি তো অনেকদিন হাসপাতালের সঙ্গে যুক্ত ছিলেন, প্র্যাকটিশ করতেন, কোথায় ছিল তাঁর এই শুভবুদ্ধি? আমি তাঁকে ব্যক্তিগত আক্রমনে যেতে চাই না। উনি তো নীল রতনের রেফারেন্স দিলেন, মেডিকেল কলেজের রেফারেন্স দিলেন, কিন্তু চিকিৎসার আজ পরিবেশ কোথায়? একজন প্রফেসর অফ মেডিসিনকে আউট ডোরে বসে ডেলি ৪ হাজার রোগীকে দেখতে হচ্ছে ৩ জন হাউস স্টাফকে নিয়ে। ৪ থাউসেন্ড পেশেন্ট দেখতে হচ্ছে। He has to attend all types of patients in out door, daily. আপনি রিসার্চ ফেসিলিটির কথা বলেছেন। আপনি পশ্চিমবঙ্গে, আপনার নেতৃত্বে পি.জি হাসপাতাল এবং অন্যান্য হাসপাতালগুলির অবস্থা কি? আজকে পি.জি হাসপাতালে অর্দ্ধেক যন্ত্রপাতি খারাপ, মেডিকেল কলেজের স্ক্যানিং মেশিন, কোবাল থেরাপি মেশিন খারাপ হয়ে যাওয়ায় চিকিৎসা হতে পারছে না। তারপরে সিসিএল থেরাপি মেশিন খারাপ হয়ে পড়ে আছে। নীল রতন মেডিকেল কলেজে কার্ডিও থেরাপি মেশিন বছরের পর বছর খারাপ হয়ে পড়ে রয়েছে, আর সেখানে আপনি রিসার্চ

ফেসিলিটির কথা বলছেন? রিসার্চ ফেসিলিটি দেবার জন্য আপনাকে চিন্তা করতে হবে, ভাবতে হবে। এতে একটা প্রশ্ন আছে, শুধু ১৪০০ ডাক্তারকে দিয়ে টিচিং ক্যাডার করলে হবে না। From the very beginning you have to set up Medical Services Catagory. প্রথম থেকেই আপনাকে অপশান দিতে হবে। একজন মেডিকেল ডাক্তারকে চাকুরীর প্রথমে তাঁকে জিজ্ঞাসা করতে হবে যে তুমি পড়াবে না, জেনারেল সার্ভিসে থেকে প্র্যাকটিস করবে, নাকি টিচিং ক্যাডারে থাকবে। সুতরাং চাকুরী প্রথম থেকেই যিনি টিচিং ক্যাডারে থাকবেন তাকে সেই লাইনেই দিয়ে দিতে হবে। একটা এম.বি.বি.এস. গ্রাজুয়েট তার পোস্ট গ্রাজুয়েট ডিগ্রি থাকুক না থাকুক প্রথম দিন যেদিন চাকরীতে ঢুকেছে সেদিন থেকেই যেন তার মানসিক প্রস্তুতি শুরু হয়ে যায় টিচিং ক্যাডারে থাকবে না সার্ভিসে যাবে। ন্যাশানালাইজেশানের যদি আউট প্রোডাক্ট পাই তবে আমরা অবজেক্টিভটা সঠিকভাবে নিংড়ে নিতে পারব। মেডিকেল টিচিং ইনস্টিটিউশনে যারা প্রতিষ্ঠিত সারা দেশের মধ্যে তাদেরকে শুধুমাত্র রাজনৈতিক জাতক্রোধ থেকে অপমান করা যেতে পারে ডাঃ সুনীল সেন, ডাঃ বিমল মুখার্জি, ডাঃ বিজয় বিশ্বাসকে—ন্যাশানাল মেডিকেল কলেজ সম্বন্ধে কাগজে ছেপে বেরুতে পারে—কিন্তু মেডিকেল কলেজের শিক্ষা ব্যবস্থাকে কোনও রাজনৈতিক জাতক্রোধ থেকে উন্নত করা যাবে না। কারণ নন-প্র্যাকটিশিং বা ফুল-ফ্লেজেডে যাই করুন অথবা দি অন সেট অফ মেডিকেল সার্ভিস হোক, প্রথম দিনকে যখন চাকরীতে ঢুকছে, পি.এস.সি থেকে নাম আসছে তখন তাকে অপশান ফর্মে সহি করিয়ে নিন সে টিচিংয়ে যাবে, না জেনারেল সার্ভিসে যাবে, না ডিস্ট্রিক্ট সার্ভিসে যাবে, এই সার্ভিসের ব্যাপারে একটা সিস্টেমকে ইনট্রোডিউস করতে হবে। শুধুমাত্র অ্যাডমিনিস্ট্রেটিভ পোস্টের কিছু লোককে গালাগালি করা, তাদের এফিসিয়েন্সি নিয়ে রাজনৈতিক জাতক্রোধ থেকে অপমান করা আর সর্বভারতীয় ক্ষেত্রে যে সমস্ত সুযোগ সুবিধা আছে সেটাকে প্রায়রিটি মেইনটেনে না করলে, কিন্তু কিছুই হবে না। আজকে পোস্ট গ্রাজুয়েট ইনস্টিটিউশানগুলিতে কি চলছে ওখানে তো আমি মনে করি ...

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি প্রথমেই একটা সংশোধনী করে নিচ্ছি—একটা প্রিন্টিং মিসটেক হয়েছে ১১ নম্বর ক্লজে অর্ডিনান্স হয়ে গেছে অ্যাক্টের জায়গায়। আর ১৫ নম্বর ক্লজে সাচ ওয়ার্ড হয়ে গেছে, এর জন্য আমি খুব দুঃখিত। মানসবাবু যে বক্তৃতাটা করছিলেন এই রকম একটা মেঠো বক্তৃতা করা যায় কারণ গলাটা ভাল। মেঠো বক্তৃতা করতে গেলে ডাঃ হন আর নাহন তার প্রয়োজন হয় না। তিনি বললেন মেডিকেল প্র্যাকটিশনার না হলে নাকি জ্ঞানীগুণি হওয়া যায় না—এটা অন্তত আমাদের পশ্চিমবাংলায় বলা চলে না। বিশ্বকবি রবীন্দ্রনাথ জন্মগ্রহণ করেছিলেন এখানে, তিনি মেডিকেল প্র্যাকটিশনার নন, কিন্তু তিনি সারা বিশ্ববন্দিত সমস্ত লোক এই বিশ্ববন্দিত মানুষকে চেনেন। সুতরাং এই যে মেডিকেল প্র্যাকটিশনার কথা বলছেন—আমি যে কথাটা নিবেদন করতে চাই—সেই ব্যাপারে বলি, আমি যখন বাঁকুড়া মেডিকেল কলেজে গিয়েছিলাম তখন সেখানে

স্টুডেন্টরা আমাকে ঘেরাও করেছিল এবং ঘেরাও করে বলেছিল যে মেডিকেল কলেজ তুলে দিন—তা কেন তুলে নেব? তারা বলল যে এখানের ডাক্তার তিনি কলকাতায় থাকেন, যেদিন ট্রেন চলে তিনি সেদিন আসেন, যেদিন চলে না সেদিন আসে না; আর আমাদের পড়াশুনার কোনও ব্যবস্থা নেই, প্রফেসার থাকে না, তার কোয়ার্টার আছে কিন্তু সে কোয়ার্টার ব্যবহার করে না। অর্থাৎ একজন টিচার হলে যে মেনটেন দরকার, ইনভলভমেন্ট দরকার, সিনসিয়ারিটি দরকার যে কথা মানসবাবু বললেন তার পরিপ্রেক্ষিতে বলি আমি কোনও ডাক্তারের অপমান করিনি।

(গোলমাল)

[4-10—4-20 P.M.]

আমরা চাইছি টিচার যাঁরা, তাঁরা মনোনিবেশ করবেন, তাঁরা শিক্ষার কাজে এবং যে সমস্ত স্টুডেন্ট আগামী দিনে মেডিকেল প্র্যাকটিশানার হিসাবে পরে আসবেন তাঁরা যাতে দরদী মনোভাব নিয়ে, সেবামূলক মনোভাব নিয়ে তাঁরা নিজেদের জ্ঞান অর্জন করে সেবা করতে পারেন। আমরা সেই ধরণের মেডিকেল প্র্যাকটিশানার চাই। কিন্তু খুব দুঃখের বিষয় যে সময় স্টুডেন্ট টিচার হয় সেই সময়ের মধ্যে তাঁরা অন্যদিকে নিজেদেরকে নিযুক্ত করে দেয়। তাঁদের মনটা প্র্যাকটিসিং এর দিকেই জড়িত করে ফেলেছেন। তাঁদের সেই মানসিকতা নেই, সুন্দর সেই মানসিকতা নিয়ে তাঁরা শিক্ষক হিসাবে কাজ করতে পারেন না, মনোনিবেশ করতে পারেন না। আমি আপনাকে বলছি, আমাদের হেলথ স্ট্রাকচারের পরিকাঠামো এতবড় এতো ডাক্তার আমাদের দরকার, আমরা সেই ডাক্তার, সেই রকম কোয়ালিটির ডাক্তার, গুণগত মান যাঁদের ভালো, গুণগত মান ভালো করতে হলে সেই ধরণের টিচার আমাদের সৃষ্টি করতে হয় এবং সেই ধরণের টিচার আমরা চাই। তাই আমি এই কথা বলছি, হেলথ সার্ভিসকে দুটো ভাগে ভাগ করলে, যাঁরা শিক্ষক হবেন তাঁরা প্রাইভেট প্র্যাকটিস করবেন না, অন্য রোজগার করবার দিকে তাঁদের জীবনে হবে না, তাঁদের প্রাধান্য দেবেন শিক্ষক হিসাবে, ভালো ছাত্র তৈরি করবার দিকে। ওই মানসবাবু, ডাক্তার বিমল মুখার্জির কথা বললেন, সেই গল্প এখানে বলে কোনও লাভ নেই। একজন যদি টিচার হয়, তিনি কোনও ডিসিপ্লিন মানবেন না, তিনি ক্লাসে ঠিকমতন যাবেন না, তিনি হাসপাতালে সময় মতো যাবেন না, তিনি যেমন খুশি চলবেন এত হয় না। কেন্দ্রে আপনারা ৪০ বছর ধরে সরকার পরিচালনা করেছেন, ২৮ বছর ধরে পশ্চিমবাংলায় রাজ্য সরকার পরিচালনা করেছেন, আপনারা এখন আমাদের কাছে এই দাবি করলেন যে কোলকাতায় যে মেডিকেল কলেজ রয়েছে, সেটা ভারতবর্ষ তথা এশিয়ার মধ্যে প্রথম। অবক্ষয় শুরু হয়েছে, অবক্ষয় শুরু হয়েছে বহু আগে থেকে। আপনাদের অপদার্থতা, অক্ষমতা, এবং আপনাদের রাজনীতির জন্যই আজকে আমাদের চিকিৎসা ব্যবস্থায় যে উন্নতিসাধান হওয়া উচিত ছিল, সেই উন্নতিসাধন হয়নি। আপনি অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিকেল সায়েন্সের কথা বলছেন, কেন এইখানে এইরকম হচ্ছে না, এর কারণ তো আপনারা ভালো করেই জানেন, ফাইনান্স কমিশন ৩২৫ কোটি টাকা দিতে চেয়েছিলো এবং

আমাদেরও সেই ধরণের পরিকল্পনা ছিল, কিন্তু আপনারাইতো বঞ্চিত করেছেন। প্রতি বছর যদি আপনারা কেন্দ্রের বাজেট দেখেন, দেখবেন যে হেলথ বাজেট টু (২) পার্সেন্ট এসে দাঁড়িয়েছে, এর অর্থ কি? আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য চাই। সাহায্য পেলে আমাদের পরিকল্পনাগুলির উন্নতিসাধন হতে পারে। আমরা তো পরিকল্পনাগুলি ভালো করতে চাই, তাতে যে অর্থের প্রয়োজন সেই অর্থ আমাদের দিচ্ছেন না, সেই কথাই আমি বলতে চাইছি। মেডিকেল এডুকেশানের ক্ষেত্রে আমি বলতে চাইছি, আমার খুব অল্পদিনের অভিজ্ঞতায় বলছি, দীর্ঘদিন ধরে বিভিন্ন রকম অবহেলার ফলে আমাদের চিকিৎসা ব্যবস্থায় আজকে খুব খারাপ অবস্থা, তবে এর উন্নতিসাধন করা দরকার। আমি এখানে দেখছি মেডিকেল কলেজ এডুকেশানের উপর একটা সাবজেক্ট কমিটি হয়েছিল, সেই সাবজেক্ট কমিটিতে তিনি সদস্য ছিলেন, তাঁরা মেডিকেল কলেজগুলিতে গেছেন, আলোচনা করেছেন, দেখেছেন, দেখে এই বক্তব্য রেখেছেন যে মেডিকেল এডুকেশানের আলাদা একটা দপ্তর হওয়া দরকার, আলাদা একটা ভাগ থাকা দরকার, সেখানে শিক্ষকরা নন-প্র্যাকটিশিং হবেন, শিক্ষকরা গবেষণা করবেন। কি গবেষণা করেন? গবেষণা করার সময় আছে? ছাত্রদের দিকে লক্ষ্য করার সময় আছে? তরুন বাবু বললেন বেড সাইড ক্লিনিকের কথা। আমি অবাক হয়ে যাই আজকে কোনও টিচার রাউন্ডে যান? যদি কখনও যান তখন কি কোনও ছাত্র তাঁর সঙ্গে থাকে? মেডিকেল কলেজে টিচারদের যে বেড সাইড এডুকেশান ক্লিনিক্যাল এডুকেশন দেখার কথা, ছাত্রদের শেখানোর কথা, একেবারে রোগীদের পাশে গিয়ে যাওয়ার কথা আজকে সেই জিনিস দেখা যায় না, আজকে শিক্ষকরা সেই কাজ করেন না, শিক্ষকরা সেই কাজ ভুলে গেছেন। শিক্ষকরা নন-প্র্যাকটিশিং হবেন আমি কেন বলছি, বলছি এই জন্য যে নার্সিং হোমগুলি রয়েছে সেই নার্সিং হোমগুলি চলে হেলথ সার্ভিসে যাঁরা আছেন তাঁদের দিয়ে। হাজার হাজার নার্সিং হোমে গিয়ে তাঁরা বসে থাকেন, যখন তাঁদের হাসপাতালে থাকার কথা তখন তাঁরা হাসপাতালে থাকেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কে বলেছে থাকেন না? আপনি শিক্ষক সমাজের উপর মন্তব্য করছেন

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা যে জিনিস ভারতবর্ষে এনেছেন আপনাদের লজ্জা করে না এই কথা বলতে? দিল্লিতে আপনাদের ৪০ বছর হয়ে গেছে, এখানে ১৮ বছর রাজত্ব করে গেছেন, আপনারা স্বাস্থ্য বিভাগকে উচ্ছন্নে নিয়ে গেছেন। জনগন আপনাদের ক্ষমা করবে না। আপনারা কেন এখানে বসে আছেন বুঝতে পারি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal State Health Service Bill, 1990 be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Dy. Speaker :** There is one amendment to Clause 1. It is

in order. Now I request Dr. Tarun Adhikari to move his amendment.

**Dr. Tarun Adhikari :** Sir, I beg to move that in Clause 1(1) for the Words "State Health Service Act, 1990" the words "State Health and Medical Education Services Act, 1990" be substituted.

**Shri Prasanta Kumar Sur :** I do not accept it.

The motion of Dr. Tarun Adhikari (Amendment No.3) was then put and lost.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Dy. Speaker :** There are two amendments to clause 2. The amendments are in order. Now I request Dr.Tarun Adhikari to move his amendments.

**Dr. Tarun Adhikari :** (No. 4) Sir, I beg to move that after sub-clause (f) of Clause 2, the following be inserted, namely :-

"(g) 'State Medical Education Service' means the West Bengal Medical Education Service as constituted under section 3".

**Dr. Tarun Adhikari :** (No.5) Sir, I beg to move that in sub-clause(f), the words "the West Bengal Medical Education Service, or" be omitted.

**Shri Prasanta Kumar Sur :** No, I do not accept the amendments.

The motions of Dr. Tarun Adhikari (Amendment No.4 & 5) were then put and lost.

The question that Clause 2 do stand part of Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Dy. Speaker :** There is no amendment to clause 3.

The question that clause 3 do stand part of the bill was then put and agreed to.

**Clause 4**

**Mr. Deputy Speaker :** There are two amendment to clause 4. The amendments are in order. Now I request Dr.Tarun Adhikari to

move his amendment.

**Dr. Tarun Adhikari :** (No. 6) Sir, I beg to move that in clause 4(1), the following further proviso be added, namely :

"Provided further that the terms and conditions prescribed by the State Government shall be similar to the terms and conditions prescribed by the Government of India for persons holding similar teaching posts under the Government of India."

**Dr. Tarun Adhikari :** (No.7) Sir, I beg to move that in clause 4(4), after the words one post to another post' the words "in the same cadre or service" be inserted.

**Shri Prasanta Kumar Sur :** I do not accept the amendments.

The motion of Dr. Tarun Adhikari (Amendment No.6 & 7) were then put and lost.

The question that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 6**

**Mr. Deputy Speaker :** There is one amendment to clause No.6. The amendment is in order. Now I request Dr. Tarun Adhikari to move his amendment.

**Dr. Tarun Adhikari :** (No.8) Sir, I beg to move that for 6(1) the following be sudstituted :-

"(1) The State Government shall, by notification declare all under-graduate or post-graduate Medical Colleges or other teaching institutions together with the Hospitals, if any, attached to such Medical Colleges or Institutions to be non-practising institutions with effect from such date as may be specified in the notifications."

**Shri Prasanta Kumar Sur :** I do not accept the amendment.

The motion of Dr. Tarun Adhikari (Amendment No. 8) was then put and a Division was taken with the following results :-

**NOES :**

Abul Bassar, Shri
Abdul Quiyom Molla, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Balai
Bera, Shri Bishnupada
Bera, Shri Pulin
Biswas, Shri Chittaranjan
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouri Pada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upen
Konar, Shrimati Maharani
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Malick, Shri Siba Prasad
Mohanta, Shri Madhabendu
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Sukra
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Rai, Shri Mohan Singh

Ray. Shri Achintya Krishna
Ray. Shri Dwijendra Nath
Roy, Shri Hemanta
Roy. Shri Sattik Kumar
Saha. Shri Kripa Sindhu
Sar. Shri Nikhilananda
Sarkar. Shri Nayan Chandra
Sarkar. Shri Sailen
Sen. Shri Dhiren
Sen. Shri Sachin
Sen Gupta. Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Sinha. Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren. Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tudu. Shri Bikram

**AYES :**

Abdus Sattar. Shri
Bandyopadhyay. Shri Sudip
Banerjee. Shri Amar
Banerjee. Shri Ambica
Banerjee. Shri Mrityunjay
Bapuli. Shri Satya Ranjan
Bhunia. Dr. Manas
Majumdar. Shri Apurbalal
Motahar Hossain. Dr.
Mukhopadhyay. Shri Subrata
Nurul Islam Chowdhury. Shri
Pahan. Shri Khudiram
Roy. Shri Saugata

Sha, Shri Ganga Prasad

**ABSTENTION :**

Purkait, Shri Prabodh

Ayes being 14 and Noes 82. The motion was then lost.

The question that the Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7**

**Mr. Deputy Speaker :** There are two amendments to Clause 7. All the amendments are in order. Now, I request Dr. Tarun Adhikari to move his amendment;

**Dr. Tarun Adhikari :** I am not moving my amendment.

**Mr. Deputy Speaker :** Now, I request Shri Sachin Sen to move his amendment.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in Clause 7, the following proviso be added :-

"Provided that such terms and conditions may include the condition of management and supervision of admission to beds, and treatment, of patients in such undergraduate or post-graduate College or other teaching institution together with the Hospital, if any, attached to such Medical College or institution by such persons appointed to the West Bengal Medical Education Service or appointed on such terms and conditions as the State Government may determine, to the exclusion of all other persons appointed to the West Bengal Health service, as may be prescribed."

**Shri Prasanta Kumar Sur :** Yes Sir, I accept it.

The motion of Shri Sachin Sen (Amendment No.18) was then put and agreed to.

The question that Clause 7 as amended do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 8 to 11**

**Mr. Deputy Speaker :** There are amendments to Clause 8 to 11 given by Dr. Tarun Adhikari. All the amendments are in order but not moved.

The question that Clauses 8 to 11 do stand part of the Bill were then put and agreed to.

**Clause 12**

**Mr. Deputy Speaker** : I now request Shri Sachin Sen to move his amendment.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in clause 12, in the third proviso, for the words "shall be appointed to the West Bengal Health Service in phases:, "the words" shall be deemed to have exercised option for the West Bengal Health Service but the posting of such persons in the West Bengal Health Service shall be made in phases:" be substituted.

**Shri Prasanta Kumar Sur** : I accept the amendment.

The motion of Shri Sachin Sen (Amendment No. 19) was then put and agreed to.

The question that Clause 12 as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 13**

The question that Clause 13 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 14**

**Dr. Tarun Adhikari** : Sir, I beg to move that in clause 14(1), line 1, after the words "Recruitment to all posts" the words in the West Bengal Health Service and be inserted.

**Shri Prasanta Kumar Sur** : I do not accept the amendment.

The motion of Dr. Tarun Adhikari (Amendment No. 13) was then put and lost.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in clause 14,—

(1) in sub-clause (1),— (a) for the words "Recruitment to all posts," the words "Recruitment to all teaching posts" be substituted:

(b) the words "including teaching posts in the basic level" be omitted:

(2) after sub-clause (3), the following sub-clause be added :—

(4) Recruitment to all non-teaching administrative posts in the West

Bengal Medical Education Service shall be made in such manner as may be prescribed."

**Shri Prasanta Kumar Sur :** I accept the amendment.

The motion of Shri Sachin Sen (Amendment No. 14) was then put and agreed to.

The question that clause 14, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 15**

The question that Clause 15 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 16**

**Dr. Tarun Adhikari :** Sir, I beg to move that for clause 16, the following be substituted :—

"16. The age of compulsory retirement of persons appointed to the West Bengal Medical Education Service Shall Sixty-five years."

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বিলের ওপর আলোচনার জন্য নির্দিষ্ট সময় শেষ হতে চলেছে। সুতরাং আমার মনে হয় আরও আধ ঘন্টা সময় বাড়ানো দরকার। তাই আমি সভার অনুমতি নিয়ে আরও আধঘন্টা সময় বাড়াচ্ছি। আশা করছি এতে কারো আপত্তি নেই।

(এই সময় দি ওয়েস্ট বেঙ্গল স্টেট হেলথ সার্ভিসেস, বিল ১৯৯০—এর উপর আলোচনার জন্য সময় আধ ঘন্টা বাড়ানো হয়।)

The Motion of Shri Tarun Adhikari (Amendment No. 15) was then put and a division taken with the following results.

**NOES :**

Abul Bassar, Shri

Abdul Quiyom Molla, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Bera, Shri Bishnupada

Bera, Shri Pulin

Biswas, Shri Chittaranjan
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Das, Shri Ananda Gopal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Kamakhya Charan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Joarder, Shri Dinesh
Kar, Shrimati Anju
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upen
Konar, Shrimati Maharani
Let, Shri Dhirendra
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Malick, Shri Siba Prasad

Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Sukra
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
*Roy, Shri Hemanta*
*Roy, Shri Sattik Kumar*
*Saha, Shri* Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sailen
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram

**AYES :**

Abdus Sattar, Shri
Adhikary, Shri Tarun
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambica
Banerjee, Shri Mrityunjay
Bapuli, Shri Satya Ranjan
Basu Mallick, Shri Suhrid
Bhunia, Dr. Manas
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Nurul Islam Chowdhury, Shri
Pahan, Shri Khudiram
Roy, Shri Saugata

**ABSTENTION :**

Purkait, Shri Prabodh

The Ayes being 16 and Noes 83. The Motion was lost.

The question that clause 16 do stand part of the Bill was then put

and agreed to.

**Clauses 17 to 23 and the preamble**

The question that Clauses 17 to 23 and the preamble do stand part of the Bill were then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Health Service Bill, 1990, as settled in the Assembly be passed.

[4-40—4-50 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য রাখার আগে আমি আর.এস.পিকে ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি যে তাঁরা অত্যন্ত বৈপ্লবিক সিদ্ধান্ত এই সভার মধ্য থেকে গ্রহণ করেছেন। এতে আমরা উল্লসিত এবং আনন্দিত এবং আজকে পশ্চিমবাংলার মানুষ তাঁদের অভিনন্দন জানাচ্ছে এবং আমিও তাঁদের অভিনন্দন জানাচ্ছি। আজকে আমি থার্ড রিডিং-এ দুই মিনিট সময় নিয়ে বলবো। আজকে মূল বিষয় হচ্ছে, টিচিং ইনস্টিটিউশনের সঙ্গে যুক্ত ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিশ করতে পারবেন না। কিন্তু তার আগে কতকগুলি সুনির্দিষ্ট বক্তব্য রাখলে খুশি হতাম, যদিও আমরা তেমনভাবে বিরোধীতা করিনি। আমার বক্তব্য হচ্ছে, যে সমস্ত ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিশ করতে দেবেন না তাদের ক্ষেত্রে কেন্দ্রীয় হারে বেতনের হার পুনর্বিন্যাস করুন যাতে তাঁরা মনে না করেন যে তাঁরা বঞ্চিত হচ্ছেন। নন-প্র্যাকটিশিং অ্যালাউন্সের ক্ষেত্রে সরকারি সিদ্ধান্ত সুনির্দিষ্টভাবে ঘোষণা করুন এবং কোয়ার্টারের ফেসিলিটি দিন কলেজের প্রেমিসেস-এর মধ্যে যাতে তাঁরা কলেজের মধ্যে থাকতে পারে, যেকথা মাননীয় সদস্য তরুনবাবু বলেছেন। এছাড়া কার (গাড়ি) অ্যালাউন্সের ব্যবস্থা করুন, টেলিফোন ফেসিলিটি দিন। দুবার করে মেডিকেল কনফারেন্সে যাবার জন্য বাইরে যাবার সুযোগ দিন এবং ফরেন ট্যুরের সুযোগ দিন এবং রিসার্চের সুযোগ-সুবিধা দিন। ৬৫ বছরের প্রশ্নে বামফ্রন্ট সরকারের মধ্যে যে মত পার্থক্যের প্রতিফলন হয়েছে—কিছু মানুষ যারা শিক্ষকদের স্বার্থে রাজ্যের স্বার্থে যে পজিটিভ সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেইকথা মনে রেখে শিক্ষাক্ষেত্রে অবসরের বয়স ৬৫ বছর করবেন এবং আমার এই বক্তব্যগুলির ভিত্তিতে আপনি সুনির্দিষ্ট উত্তর দেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** আজকে যে উদ্দেশ্য নিয়ে এই বিল আনা হয়েছে সাধারণভাবে টিচিং হাসপাতালগুলির স্বার্থে এবং টোটাল অবস্থার উন্নতি করা সেই উদ্দেশ্যর সঙ্গে কারো দ্বিমত নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে, শুধু ডাক্তারদের নন-প্র্যাকটিশিং করলেই কি এই উদ্দেশ্য সাধিত হবে? যে কথাটা এর আগে উল্লেখিত হয়েছে যে যেখানে ৪র্থ ক্লাস স্টাফেরা কাজ না করার সমস্যা আছে, যেখানে ঠিকমত ওষুধ সরবরাহ না করার সমস্যা আছে, যেখানে বড় বড় স্ক্যানিং মেশিন থেকে আরম্ভ করে বিভিন্ন মেশিন বড় বড় হাসপাতালে খারাপ হওয়ার সমস্যা আছে, যেখানে সরকারি হাসপাতালের সাথে প্রাইভেট হাসপাতালের মাহিনার তারতম্যের সমস্যা আছে, সেখানে একটা অংশের ডাক্তারদের উপর খড়গ শুধু চাপিয়ে দিলে

মেডিকাল এডুকেশানের বা হাসপাতালের অবস্থার উন্নতি করতে পারবেন না। আপনি যদি সত্যিই উন্নতি চান তাহলে টোটাল ভিউতে নিতে হবে। আমি দুঃখিত যে সেটা না করে শুধু আংশিকভাবে নিয়েছেন। দ্বিতীয়ত, ডাক্তাররা যাঁরা মেডিকাল কলেজে পড়ান, তাঁদের প্র্যাকটিশ করতে দিচ্ছেন না, কিন্তু তাঁর সঙ্গে দেখছি কলকাতা শহরে পুঁজিপতিদের দ্বারা বড় বড় মেডিকাল সেন্টার তৈরি হচ্ছে, সেখানে খরচ অনেক, সেখানে যাঁরা রোজগার করছেন বহু টাকা রোজগার করছেন। আপনার কি উদ্দেশ্য যে এই ডাক্তারদের প্র্যাকটিশ বন্ধ করে রোগীরা ভাল চিকিৎসার জন্য ঐ পুঁজিপতি নির্ভর ঐ সব মেডিকাল সেন্টারগুলির হাতে চলে যাক? এটা আপনাকে ভেবে দেখতে হবে। ঐসব প্রাইভেট নার্সিং হোম, ঐসব প্রাইভেট ইনভেস্টিগেশন সেন্টারগুলিকে কার্ভ না করে শুধু আজকে কলেজের ডাক্তারদের প্র্যাকটিশ বন্ধ করে আজকে যে সমস্যা দেখতে পাচ্ছি সেই সমস্যার সমাধান করতে পারবেন না। তাসত্ত্বেও যেটুকু হাসপাতালের উন্নতি করতে পারবেন, যেকথা আর.এস.পির সদস্যারা বৈপ্লবিক সাহস নিয়ে ভোট না দিয়ে বলেছেন যে ৬৫ বছর রিটায়ারমেন্ট এজ থাকা উচিত, সেটা কমিয়ে মেডিকাল শিক্ষকদের ৬০ বছর করা উচিত নয়। সাধারণ শিক্ষকেরা এই নিয়ে আন্দোলন করছেন, আমি আশা করি গণতান্ত্রিক চেতনা দেখিয়ে এই দাবি মেনে নেবেন। এটা নিয়ে জেদাজেদী করবেন না। জোর করে ৬৫ থেকে কমিয়ে অবসরের বয়স ৬০ করবেন না। আমি আশা করি এখন উত্তর দেবার সময় এসেছে এবং এই ক্লজে আমাদের যে অ্যামেন্ডমেন্ট আছে তা মেনে নেবেন অথবা নিজে অ্যামেন্ডমেন্ট দিয়ে এটাকে বদলাবার জন্য একটা কিছু ব্যবস্থা করবেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় বোধহয় বিষয় বস্তুটা বুঝতে পারেন নি। আজকে অপ্রাসঙ্গিক কোনও কথা বলাটা ঠিক নয়। আজকের আলোচ্য বিষয় হল এই হেলথ সার্ভিস বাই ফারকেট করে এবং একটা মেডিকেল এডুকেশন ডিপার্টমেন্ট, ডাইরেক্টরেট এটাকে সৃষ্টি করার জন্য এবং এই মেডিকেল এডুকেশন আলাদা করার উদ্দেশ্য আমি আগে বলেছি, আমি আর পুনরাবৃত্তি করতে চাই না। আমি স্বাস্থ্য বিভাগ এবং চিকিৎসা ব্যবস্থা সম্পর্কে আজকে আলোচনার সুযোগ আছে বলে মনে করি না। বাজেট আসছে, বাজেটে আপনারা অনেক কিছু বলবেন, বারে বারে বলবেন আমিও উত্তর দেব। কথাটা হল অপ্রাসঙ্গিক কথা বলে—স্বাস্থ্য এবং চিকিৎসা ব্যবস্থা ঠিক নয়, জি.ডি.এ এবং ক্লাস ফোর এমপ্লয়ী বাধা দিচ্ছে, কথা তা নয়, শিক্ষকরা কি করছেন, তাঁরা কি পড়াচ্ছেন, কলেজে যাচ্ছেন? না, যাচ্ছেন না। কথাটা হল ৬০ বছরের জায়গায় ৬৫ বছর—পঙ্গু লোক দিয়ে শিক্ষা ব্যবস্থা চালান যায় না। তাই আমি পঙ্গুদের বাদ দিয়ে সত্যিকার শিক্ষা দিতে পারে যারা তাদের দেব।

(গোলমাল)

যাদের স্বাস্থ্য ভাল আছে, ভাল মানসিকতা আছে, ভালভাবে কাজে মনোনিবেশ করতে পারে এই ধরণের লোক আজকে শিক্ষা ক্ষেত্রে থাকা দরকার। আমি আশা করছি আপনারা

এটিকে গ্রহণ করবেন।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Health Service Bill, 1990, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Voting on Demands for Grants

## Demand No. 69

The following cut motion were taken as moved as follows.

Shri Saugata Roy
Shri Apurbalal Majumdar
Shri Deba Prasad Sarkar
Shri Amar Banerjee
Shri Satya Ranjan Bapuli

} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে বিদ্যুৎ দপ্তরের যে বাজেট এখানে পাশ করাবার জন্য পেশ করেছেন তাকে অত্যন্ত ঘৃণার সঙ্গে প্রত্যাখ্যান করছি এবং প্রতিবাদ করছি এবং উইথড্র করার জন্য অনুরোধ করছি। স্যার, আমি কোনও বিদ্বেষ বশতঃ বক্তৃতা করতে চাই না, আশা করব সরকার এবং সরকার বিরোধী যে সমস্ত সদস্য আছেন তাঁরা আজকে বিষয়টি নিয়ে বিবেচনা করবেন। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যদি তাঁর দায়িত্ব পালন করতে পারতেন এবং যে সমস্ত কথা বার্তা বিধানসভার ভিতরে এবং বাইরে বলেছেন তার ওয়ান ফোর্থ রক্ষা করতে পারতেন এবং তাঁর ন্যূনতম ব্যর্থতার কথাটাও স্বীকার করে নিতেন সংবাদপত্রের ভিতরে এবং বাইরে প্রতিদিন শিরোনামায় দেখা যায় বিদ্যুতের সমস্যা। আমরা যখন বাড়ি যাই তখন মনে একটা ত্রাসের সঞ্চার হয় যে বাড়িতে বোধহয় লোডশেডিং চলছে। বাংলাদেশের কৃষি, শিল্প এবং সাধারণ মানুষের জীবনে একটা নরক যন্ত্রণা এনে দিয়েছে এই বিদ্যুত দপ্তর।

[4-50—5-00 P.M.]

বিশেষ করে আজকে আর বিদ্যুৎ কেন্দ্রগুলির পাহার প্রমাণ ব্যর্থতা চাপা দেবার কোনও সুযোগ আছে বলে আমি মনে করি না। এই বাংলার যে কোনও মানুষ আজকে জিজ্ঞাসা করলে তিনি বলবেন যে, কি ধরণের দুর্নীতি এবং অপদার্থতার জন্য এই সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। এই কথাগুলি কেন বলছি? শুধু ফ্যানের হাওয়া খেতে পাচ্ছি না বলে বা ঠান্ডা ঘরে বসতে পারবো। কি পারবো না এই কথা ভেবেই কি তবে এই ক্ষোভ প্রকাশ করছি? আজকে শহর থেকে আরম্ভ করে সর্বত্র যা কিছু বিদ্যুতের উপর নির্ভর করছে তার প্রতিটি জায়গায় ভয়ঙ্করভাবে উদাসীনতা এবং ব্যর্থতা দেখিয়ে চলেছেন। অসত্য সব কথা বলে

আজকে সর্বনাশ করছেন বিদ্যুৎ দপ্তরের। এই বিদ্যুৎ সম্পর্কে বিধানসভায় আগে বারবার কেন্দ্রীয় সরকারকে দায়ী করতেন। বিদ্যুতের দুটি ভাগ—প্রডাকশন অ্যান্ড মেনটেনেন্স, আর একটি হল প্রজেক্ট। এই প্রডাকশন অ্যান্ড মেনটেনেন্স বা উৎপাদন ও রক্ষণাবেক্ষণ—এটা সম্পূর্ণভাবে রাজ্যের দায়িত্ব। প্রজেক্টা হচ্ছে কেন্দ্রীয় সরকারের। আমাদের দরকার কত মেগাওয়াটের? সাধারণভাবে বলা যায়, যদি ১৪০০ মেগাওয়াট উৎপাদন চালু রাখতে পারি তাহলে পশ্চিমবঙ্গের যা চাহিদা সেটা আমরা পূরণ করতে পারবো মোটামুটিভাবে। এক একটির ক্যাপাসিটি কত দেখুন, কিন্তু মন্ত্রীর লজ্জা হয় না! একটি সংবাদপত্রে দেখলাম, ১৭ বছরে কোলাঘাটে কি কি হতে পারতো, কিন্তু কিছুই হয়নি, অথচ প্রতিবারই বিদ্যুতের দর বৃদ্ধি হচ্ছে। এই মন্ত্রীর যদি ন্যূনতম লজ্জা থাকতো বুঝতাম। আজকে তাঁকে ঘাড় ধরে বের করে দেবার দাবি করি বিদ্যুৎ দপ্তরকে যে জায়গায় নিয়ে চলে গেছেন তারজন্য। ন্যূনতম যোগ্যতার প্রমাণ দিতে পেরেছেন কি উনি? আজকে উৎপাদন কোন জায়গায় গেছে? প্রতিদিনই সংবাদপত্রে শিরোনাম হচ্ছে বিদ্যুৎ। আমি খুব দুঃখের সঙ্গেই এই কথা বলছি যে, বিদ্যুতের নিদারুণ সঙ্কট আসছে। যত দিন যাবে বিদ্যুৎ সঙ্কট আরও বাড়বে। রবিবার এবং যেসব দিনে বিদ্যুতের চাহিদা কম থাকে সেদিনও দেখছি ঘাটতির কোনও হিসেব নেই, মফঃস্বলে লোডশেডিং-এর সময়ের কোনও হিসেব নেই, বাড়ি গেলে দেখবো লোডশেডিং, অন্যদিকে প্রাইভেট জেনারেটরগুলি কলকাতাকে পল্যুটেড করে দিচ্ছে। এরজন্য একজন মন্ত্রীকে বসিয়ে রেখেছেন? আজকে অর্থনীতিকে পঙ্গু করে দিচ্ছেন। যখন পরীক্ষা চলছে তখনও কলকাতার মতো জায়গায় ছাত্রছাত্রীদের লম্ফ জ্বালিয়ে পড়তে হচ্ছে। আজকে এই লজ্জা ঢাকবার কোনও জায়গা এই সরকারের আছে কি? কোলাঘাটের ৬টি ইউনিটের মধ্যে দেখুন, একটি-দুটির বেশি ইউনিট থেকে ধোঁয়া বেরোয় না। সেখানে ক্যাপাসিটি যা সেক্ষেত্রে মেনটেনেন্সের অভাবে প্রডাকশন হ্যাম্পার হচ্ছে। কোথায় আছি তার একটা ছোট নমুনা ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড দ্বারা প্রকাশিত 'দি পাওয়ার সিনারী ইন ওয়েস্ট বেঙ্গল' থেকে তুলে ধরছি। এতে এক জায়গায় বলেছে যে, ব্যান্ডেল থার্মাল পাওয়ার স্টেশনের এক দিনের উৎপাদন ক্ষমতা ৫৩০ মেগাওয়াট, সেখানে দেখছি ১৯৮৪-৮৫ সালে এক বছরে উৎপাদন হয়েছে ২,২৫২ মেগাওয়াট। সেটার ক্যাপাসিটি ৫৩০ অর্থাৎ রিজার্ভ রাখে। ব্যান্ডেল, বিরাট চাহিদা মিটিয়ে দিতে পারে। ১৯৮৫-৮৬ সালে ২৩৭৭, ১৯৮৬-৮৭ সালে ২৫৫৬, ১৯৮৭-৮৮ সালে ২৩০৪, ১৯৮৮-৮৯ সালে ২৫৩৪ ইউনিট। অনেক বেশি হতে পারতো। সাঁওতালডি ৪৮০ যেখানে ক্যাপাসিটি প্রতি মাসে সেখানে ৬৭০ হয়েছে সারা বছরে উৎপাদন করেছে। কোলাঘাট, ইন্সটল ক্যাপাসিটি ৪২০, সেটা ১৯৮৮ সালে করেছে ৮১৩। তাহলে প্রোডাকশন অ্যান্ড মেনটেনেন্স সব চেয়ে বড় জিনিস। সেখানে চরম ব্যর্থতা এবং সেই ব্যর্থতা চেপে দেবার জন্য উনি কি করেছেন সেটা শুনলে আপনি স্যার অবাক হয়ে যাবেন। উনি একটা বই বার করেছেন। এই বই-এর ব্যাপারে একটা অত্যন্ত কঠিন কথা বললেন সেটা আপনি ভাল করে দেখবেন। এই যে বইটা বেরিয়েছে সেই বই-এর ব্যাপারে আগেকার যিনি চেয়ারম্যান মিঃ ঘটক এখনকার যিনি এস.ই.বি-র চেয়ারম্যান তাঁকে একটা চিঠি লিখেছেন এবং তাতে তিনি বলেছেন যে বই-তে

যে তথ্য আছে সেটা ভুল। আমি সেই চিঠির অরিজিনাল কপি এনেছি এবং একটা জেরক্স কপি আপনাকে দিয়ে দিতে পারি। চিঠি লিখছেন মিঃ এ.ঘটক এবং দিচ্ছেন প্রফেসর রামুকে। ১২ই জানুয়ারি ১৯৯০ এই বইটা বার হয় এবং সেই বইটি দেখে এ.ঘটক একটা চিঠি লিখেছেন তার একটা প্যারাগ্রাফে আছে, which to my mind have not been brought out correctly. ফ্যাক্ট অ্যান্ড ফিগার নিয়ে আসিনি। কিভাবে বলেছেন দেখুন। ২নং প্যারাগ্রাপে—আমি পুরোটা পড়ছি, No where has this important fact been mentioned in this report. Beyond this period, till date no generating unit of W.B.S.E.B has been commissioned. এই সব তথ্য ভুল দিয়েছেন। ৩নং প্যারাগ্রাফে আবার বলেছেন ১৯৮৫-৮৬ টেন্ড টু শো, 85-86 tend to show the performance far inferior than what was achieved. I have taken the generation figures given on the same page as authentic and have calculated the plant load factors based on the capacity on commercial operation on those days. The calculations reveal the following : ১৯৮৪-৮৫ সালে দিয়েছে ২৪.৭ এবং ১৯৮৫-৮৬ সালে দিয়েছে ২২.৫। একজন চেয়ারম্যান আর একজন চেয়ারম্যানকে বলছে যে আপনার তথ্য ভুল। আপনি যে বই বার করেছেন সেই বই-এর ব্যাপারে একজন চেয়ারম্যান এই কথা বলছেন। আমার কাছে অরিজিনাল কপি আছে, আপনি এই কথা অস্বীকার করতে পারবেন? ইউ আর এক লায়ার.. আপনি অস্বীকার করতে পারবেন এই সমস্ত ঘটনা? আপনার নিজের লোক এই কথা বলেছেন, আমাদের অ্যাপয়েন্টেড লোক নয়। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন একটা ভঙ্কর ঘটনা ঘটেছে অ্যানুয়াল রিপোর্টের ব্যাপারে। মন্ত্রীকে বলার কোনও ভাষা নেই, আক্রমণ করার কোনও ভাষা নেই। ১৯৮৭-৮৮ সালের পর থেকে আজ পর্যন্ত আর কোনও রিপোর্ট তিনি করতে পারেন নি। তার কারণ হলো আমরা যদি সমস্ত কিছু জানতে পারি তার জন্য। এই রকম ভয়ঙ্কর গোপনীয়তা আর কোনও দপ্তরে হয় নি। অত্যন্ত ভ্রষ্টাচার, দুর্নীতি এই দপ্তরের মধ্যে রয়েছে। হুগলিতে কিছু বেকার ছেলেকে বিভিন্ন জায়গায় চাকুরী করে দেওয়া ছাড়া, আমাদের কর্মিদের নানা জায়গায় বদলি করে দেওয়া ছাড়া গত ২-৩ বছরে বিদ্যুৎ উৎপাদনের জন্য কোনও কাজ তিনি করেন নি।

[5-00—510 P.M.]

এমনকি যাঁরা টেকনিক্যাল পার্সনস্, যাঁরা ইঞ্জিনিয়ার, তাঁদের সুসম্পর্ক স্থাপন করলে প্রোডাকসন বাড়তে পারে, মেনটেন্যান্স বাড়তে পারে, চল্লিশ-বিয়াল্লিশ হাজার কর্মিদের সঙ্গে ভাল সম্পর্ক স্থাপন করলে বিদ্যুৎ উৎপাদন বাড়তে পারে, এই বইটাতে সব বলা হয়েছে। আশাকরি, মন্ত্রী মহাশয় এসবের উত্তর আমাদের দেবেন। ১৯৮৭-৮৮ সালের পর থেকে কেন বই প্রকাশ হয়নি সে সম্পর্কে তিনি আমাদের কাছে বলবেন। বাজেট আনার পর আমাদের লেটেস্ট এডিশান দেবার ক্ষমতা তাঁর হয়নি। এটা একটা পলিটিক্স। এর অর্থ হচ্ছে সত্যকে ধামাচাপা দেওয়া এবং এইজন্যই তিনি এটা করেছেন। বিদ্যুৎকে নিয়ে পলিটিক্স এর কথা আপনারা জেনেছেন। বিদ্যুতকে নিয়ে পলিটিক্স করছেন আপনারা। এস.ই.বি. থেকে অলরেডি

বিদ্যুতের দাম বাড়াবার জন্য রেট ঠিক করে দিয়েছেন, ভয়ঙ্কর একটা রেট ঠিক করেছেন। আমাদের উপরে শুধুমাত্র প্রত্যক্ষ ভাবে এটা করছেন না, ব্যবসায়ীদের উপরে যেটা চাপানো হচ্ছে সেটা পরোক্ষ ভাবে আমাদের উপরেই আসবে। আমাদের উপরে তো প্রত্যক্ষভাবে চাপানো হচ্ছেই। পৃথিবীর কোনও দেশে, এমনকি কোনও ক্যাপিটালিস্ট কান্ট্রিতে এইভাবে জিওমেট্রিক্যালভাবে ট্যাক্স বসানো হয় না। আপনারা আবার সোস্যালিজম্ এর কথা বলেন। অথচ ভয়ঙ্করভাবে বিদ্যুতের দাম বাড়িয়ে দিয়ে চলেছেন। এমন কি ডোমেস্টিক কনজাম্পশন এর ক্ষেত্রে আমাদের মাথার উপরে আপনারা বসিয়ে দিচ্ছেন। এখন কেবল আমাদের উপরে খাঁড়া হয়ে বসে আছেন, যেইমাত্র ক্যালকাটা কর্পোরেশনের এবং মিউনিসিপ্যালিটিগুলোর নির্বাচন হয়ে যাবে তখনই ট্যাক্স বসিয়ে দেবেন। পাখী যেমন উড়ে যায়, বিদ্যুত তেমনি উড়ে গিয়েছে, অথচ রেট হচ্ছে ভয়ঙ্কর। কোন তারিখে এস.ই.বি. প্রোপোজাল দিয়েছে তাও এখানে বলা আছে। আমি প্রোপোজালটা পড়ে দিচ্ছি। এখানে সবচেয়ে বড় কথা ৩০০ ইউনিট নয়, বড় কথা হচ্ছে ৯৫ পয়সার জায়গায় বেড়ে গিয়ে দাঁড়াবে ১৫০ পয়সা। এটা ক্যালকাটা ইলেকট্রিসিটি করছে। এস.ই.বি. যেটা করছে তাতে ব্যাপকভাবে অ্যাফেকটেড হবে কৃষিক্ষেত্র। এখানে ইউনিট প্রতি যেখানে ছিল ১০০ পয়সা, সেটা ১৪৭ পয়সা করে দেওয়া হচ্ছে। পলিটিক্যালি মটিভেটেড ওয়েতে অপেক্ষা করছেন এখন। পুরোসভার ভোটের পর এটা ঘোষণা করা হবে। এসব কথা আমি নিজে থেকে বলছি না। এটা বিজনেস স্ট্যান্ডার্ড যে রিভিউ করেছে, ফিকি একটা সার্ভে করেছে সেটা থেকেই বলছি। আমি তাঁর পুরো স্টাডিটা পড়ছি না। ২-৪-৯০ তারিখে এটা প্রকাশিত হয়েছে, সেখানে বলছে—পাওয়ার সাপ্লাই Power Supply key to State Domestic Growth.. According to the study, eastern region has been faced with severe power shortages over the past two decades. The average short fall in the region during the seventh plan was 14.2 percent. In 1989-90 the last year of the plan, it is expected to be higher at 15.8 percent. এর উপরে একটা আর্টিকেল লিখেছেন দিল্লি ব্যুরো থেকে, সেখানে বলছে এর গ্রোথ ওয়েষ্ট বেঙ্গলে হবে ০.৭ পারসেন্ট। আর এখানে এই সিভিয়ার ক্রাইসিস হয়েছে। এস.ই.বি.কে আর এক জায়গায়, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাইকে বজবজ, টিটাগড়ে নতুন নতুন প্রজেক্ট করার অনুমতি দেওয়া হচ্ছে। আমরা যখন টিটাগড়ে করার জন্য উদ্যোগ নিয়েছিলাম আমরা যখন সরকারে ছিলাম সেই সময়ে, তখন আপনারাই আপত্তি করেছিলেন। আমরা কিন্তু এই ব্যাপারে কোনও আপত্তি করছি না। তবে অ্যাট দি সেম টাইম বলছি. সাগরদীঘির ব্যাপারে দিচ্ছেন না কেন? তিস্তা প্রকল্পে কোটি কোটি টাকা চুরি করেছিল যে, তাকে ইঞ্জিনিয়ার করে রেখেছেন আপনারা। চুখার যে মিনিমাম প্রোডাকশন হওয়ার কথা সেই প্রোডাকশন হচ্ছে না। ব্যান্ডেলে যতখানি প্রোডাকশন হওয়ার কথা সেই প্রোডাকশন হয়নি। আজকে তো আপনাদের বন্ধু সরকার এসেছেন, আপনারা কি করছেন? বক্রেশ্বর করবেন বলেতো কেবল রক্ত নিচ্ছেন আর বক্তৃতা করছেন। আপনাদের তো বক্রেশ্বরের ব্যাপারে আপনার বন্ধু সরকারের কাছে অনেক প্রত্যাশা নিয়ে, হাতে থলে নিয়ে গেছিলেন

কিন্তু কোনও সুরাহা তো হলো না। বিদ্যুৎ উৎপাদন করতে গেলে, দুটি মূল জিনিস থাকা দরকার—একটা হচ্ছে জল এবং আরেকটা হচ্ছে কয়লা। আপনি জল কোথা থেকে পাবেন? যদি ডিপ টিউবেল থেকে ক্রমাগত জল নিয়ে আসেন তাহলে ৬ মাসের মধ্যে চাষ শুকিয়ে যাবে। আপনারা বক্রেশ্বর করবেন, এইসব ধাপ্পা আর কতদিন দেবেন? আমরা জানি যে প্রোডাকশনের কোথায় কোথায় কি অবস্থা আমি আপনার কাছে জানতে চাইছি যে ব্যান্ডেলের প্রোডাকশনের কথা বলেছেন যে ৫৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়। তারপরে কোলাঘাটের অবস্থা আরও খারাপ। হোয়ার হ্যাজ ডিপিএল ৩১.৪ পারসেন্ট প্রোডাকশন হচ্ছে। অথচ এই ডিপিএল নিয়ে আপনারা আগে কত চেঁচিয়েছেন। আমাদের কংগ্রেস আমলে এই ডি পি এলের জন্য এক্সট্রা ইউনিট ৩টে করে দিয়েছিলাম। অথচ সেই তুলনায় প্রোডাকশন বাড়াতে পারেন নি। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই যতটুকু দিচ্ছেন তাই দিয়ে আপনারা চালাচ্ছেন। আপনারা তো গ্যাস টারবাইন বসানোর জন্য কত জল্পনা কল্পনা করে টেকনিক্যাল এক্সপার্টদের দিয়ে গ্যাস টারবাইন বসালেন। কিন্তু পিক আওয়ারসে এই গ্যাস টারবাইন কি বিদ্যুৎ দিতে পেরেছে? কসবাতে তো খুব ঘটা করে গ্যাস টারবাইন বসালেন, আমরা বারে বারে বারণ করা সত্ত্বেও কথা শুনলেন না। এখন এই গ্যাস টারবাইনগুলো গ্যাস দিচ্ছে না গ্যাস দিচ্ছে আপনাদের? একটাও তো টারবাইন চলছে না। অথচ এরজন্য লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। আমাদের যে প্রোডাকশন তাতে এই গ্যাস টারবাইনগুলোতে কোনও কাজ হচ্ছে না। অথচ মেনটেনেন্সের চাহিদা পূরণ করতে পারছে না। আপনি কথা দিয়েছিলেন যে গৌরীপুরের কাজ সমাপ্ত করবেন কিন্তু কাজ শেষ হয়নি। আপনি যেভাবে চালাচ্ছেন তাতে বিদ্যুতের যে কি অবস্থা এসে দাঁড়াবে সেটা চিন্তার বিষয়। তারপরে আপনার দপ্তর সম্পর্কে বলছি। কি করে বিদ্যুৎ উৎপাদন হবে? আপনার ৪২ হাজার কর্মচারীকে আপনি পে কমিটির মাধ্যমে কিভাবে বঞ্চিত করছেন দেখুন। যারা সত্যিকারের বিদ্যুৎ উৎপাদন করবেন তাদেরই চাহিদা আপনি পুরণ করছেন না। একটা কমিটি করে তাতে দীপেনবাবুকে বসিয়ে দিয়ে যারা লিংকড উইথ প্রোডাকশনের সঙ্গে যুক্ত, সেই ৬ হাজার মানুষকে ১৩ কোটি টাকা বাড়িয়ে দিয়েই পে কমিটির মাধ্যমে রেখে আর বাদবাকিদের বঞ্চিত করলেন। আপনি বৃহৎ সংখ্যার মানুষের জন্য অর্থাৎ ৩৬ হাজার কর্মচারিদের জন্য ৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। এমন কি ওদের ভিউ অ্যাডভান্টেজ পর্যন্ত বন্ধ করে দিয়েছেন। আগে যে হাউস স্কীমের অ্যাডভান্টেজ পাওয়া যেতো এখন সেই অ্যাডভান্টেজও বন্ধ করে দেওয়া হয়েছে। মেডিকেল বেনিফিট যেটা ছিল সেটাও ফিক্সড করে দেওয়া হয়েছে। সরকারি কর্মচারিরা সুযোগ পাই এই বিদ্যুৎ দপ্তরের কর্মচারিরা তার থেকেও বঞ্চিত হবে। জুট মিলের শ্রমিকরা ও এতো বঞ্চিত হয় না। তারপরে ৩৬ মাসের এরিয়ার্স আটকে রেখে দিয়েছেন। আপনারা তো ট্রেড ইউনিয়ন করতেন, আপনি এইরকম হলেন কি করে? আপনি এই ৩৬ হাজার কর্মচারীর বেতন কমিয়ে, তাদের রক্ত বাড়াতে পারেন কিন্তু তাই দিয়ে বিদ্যুৎ উৎপাদন হবে না। আপনারা তো সবাই ট্রেড ইউনিয়ন করেন, কি করে আপনারা ৩৬ মাসের এরিয়ার্স বাকি রাখছেন? স্টেট গভর্নমেন্ট ইনটারিম রিলিফ দিয়েছে, আপনি তাও দেননি কর্মচারিদের। এমন কি পিওয়নদের যে টিফিনের ব্যবস্থা

ছিল ৫ টাকা করে, তাও কমিয়ে ২ টাকা করেছেন। আমি এই প্রসঙ্গে ভট্টাচার্য কমিশনের কথা বলছি। আপনারা যেভাবে বিদ্যুৎ দিচ্ছেন তাতে প্রয়োজনিয়তা মিটতে পারে না। একটা ষ্টেটের যে ক্রাইসিস তা কখনোই মিটতে পারে না।

[5-10—5-20 P.M.]

আমি একটা কথা আপনাকে জানাই বিগত কয়েক বছর ধরে আপনি এই দপ্তরে আছেন—প্রত্যেকটি নোট আমার কাছে আছে—আপনি যে সমস্ত বক্তৃতা করেছেন সেই বক্তৃতার সঙ্গে এবারকার বক্তৃতায় আপনার দপ্তরের কোনও সামঞ্জস্য রাখতে পারেননি। একটু ভাল তেল দিতে হয়, একটু ভাল কয়লা দিতে হয়-দিন, কিন্তু আপনি দেননি, বলেননি এতো প্রোডাকশন বাড়তে পারে। কাজেই আমি মূল যে কথাটা বলতে চাই আপনার যোগ্যতা দিয়ে সততা দিয়ে সাহস দিয়ে এবং একটু সত্যিকারের উদারতা দিয়ে এই বীভৎস্য, ভয়ঙ্কর অবস্থায় খানিকটা আপনি দাবি করতে পারেন কিছু শ্রমিককে শাস্তি দেব এই মানবিকতা না নিয়ে যদি আপনি দপ্তর চালাতে চান তাহলে এইটা করুন। আজকে বিদ্যুতের অবস্থা কি হয়েছে—তাসের ঘরের মতো ভেঙে পড়ছে, একটা বিভীষিকার মতো অবস্থা সৃষ্টি হয়েছে। আজকে শিল্পের অবস্থা খুব খারাপ, সিক্ ইন্ডাস্ট্রি হয়ে যাচ্ছে, শিল্প খুলছে না। একটার পর একটায় মৌজায় বিদ্যুৎ চুরি হচ্ছে আপনি তা দেখছেন না, এই রকম বহু চুরি হয়েছে, একটা বই থেকে আমি আপনাকে পড়ে দেখাচ্ছি কিভাবে চুরি হচ্ছে। অথচ আপনি একটাও চুরি কি আর করতে পারেননি। আমি একটা বই থেকে পড়ছি লেটেস্ট ৮৭-৮৮, ৩৭ পৃষ্ঠায় একটা চ্যাপ্টারে আছে সিকিউরিটি অ্যান্ড ভিজিলেন্স উইং বলে, সেখানে ট্রান্সফার্মার থেপ্ট, টাওয়ার থেপ্ট, কনডাকটিং থেপ্ট এইসব মিলিয়ে কোটি কোটি টাকার চুরি করেছে। এবং রিপোর্টে বলছে যে প্রায় ৮০ পারসেন্ট থেপ্ট-র কোনও কিনারা হয়নি। আশা করব আপনি এই পাতাটা পড়ে শোনাবেন। আমি ভিজিলেন্সের এই পাতাটা ডিটেলস পড়ছি না। আপনারা করছেন কি, এইগুলি কারা করছে আপনারা তো সব জানেন। চুরি কারা করে, এটা আপনি জানেন, আপনার দপ্তরের লোকেরাও জানেন, কিন্তু চোর ধরবেন না। কারণ তার জন্য রাজনৈতিক কারণ আছে, সেটা আমি বলব না; আপনারা বলবেন। আপানারা আবার ফলাও করে ছাপাচ্ছেন এবং বলছেন চুরির কোনও কিনারা করতে পারিনি। এই যদি অবস্থা হয় বিদ্যুৎ উৎপাদন হবে না, রক্ষণাবেক্ষণ হবে না, শুধু প্রজেক্ট নিয়ে চিৎকার করবেন, বক্রেশ্বর নিয়ে রাজনীতি করবেন। আবার ঢালাও চুরি হবে, আপনারা চুপচাপ বসে শুধু বিবৃতি দেবেন বিদ্যুৎ-র সুরাহা করতে পারবো না। আমাদের ক্যাপাসিটি থাকা সত্বেও কেন আমরা লণ্ঠনের যুগে বাস করবো? আমাদের ক্যাপাসিটি থাকা সত্বেও পড়ুয়াদের কেন লণ্ঠনের আলোয় পড়তে হবে। আমাদের বহু মানুষ অসুস্থ হয়ে যাচ্ছে, এমন কি হাসপাতাল পর্যন্ত কোলাপ্সড্ হয়ে যাচ্ছে, রোগীর অপারেশন পর্যন্ত বন্ধ হয়ে যাচ্ছে। ডাক্তারকে চলে আসতে হচ্ছে, রোগী মারা যাচ্ছে, এই অবস্থার মধ্যে কেন থাকবো? এই নৈরাজ্যের জন্য দায়ি আপনারা কেন হবেন? এই রাজ্যে অরাজকতার দরুণ একমাত্র বিদ্যুৎ দপ্তর সমস্ত রাজ্যকে কোলাপ্সড্ করে

দিচ্ছে। আপনার পাশে মন্ত্রী আছেন, অনেক মন্ত্রী আছেন একজন মন্ত্রী বলুন তো বিদ্যুৎতের ঠিকমত সাহায্য পাচ্ছেন কি না? যদি পেতেন তাহলে একটা কর্পোরেশনের জায়গায় দুটো কর্পোরেশন হতো, কৃষিক্ষেত্র বাড়তো, বহু ইন্ডাস্ট্রি নুতন করে খুলত, বহু বেকার যুবক চাকরী পেত। আজকে হলদিয়া করবেন, কোথা থেকে করবেন! হলদিয়া এস.ই.বি করবে না—পেট্রো-কেমিক্যালস্ নিজে করবে সেটা ঠিক করতে পারছেন না। কোলাঘাট তো নিজেরা করতে পারছেন না! আপনি নতুন করে চিন্তা-ভাবনা করছেন প্রাইভেট কোম্পানি কে দিয়ে দেবেন, ঠিক আছে দিয়ে দিন এফিসিয়েন্ট প্রাইভেট কোম্পানিকে দিয়ে দেবেন। কিন্তু তারাও ব্যবস্থা করতে পারেন নি। নিজের অপদার্থতা স্বীকার করুন এবং প্রকাশ্যে হাউসের কাছে ক্ষমা চেয়ে যান এই নৈরাজ্যজনক অবস্থার জন্য আপনি দায়ি। প্রতিটি মানুষ আজকে অসুস্থ হয়ে যাচ্ছে। আমাদের লজ্জা লাগে এই ঠান্ডা ঘরে বসতে, আজকেও উচিত ছিল এই ঠান্ডা বন্ধ করে দিয়ে আপনার বক্তৃতা করা। আপনি যখন জবাব দেবেন তখন আপনার উচিত এয়ার কন্ডিশান বন্ধ করে দিয়ে বক্তৃতা দেওয়া; এবং আপনাকে অনুভব করতে দেওয়া কি অবস্থা আছে। আপনি তো বুঝতে পারছেন না এবং কেউ যাতে বুঝতে না পারে তারও ব্যবস্থা করছেন, কি করে যে রাস্তায় চলছেন তাও আমি জানি না। কি করে মানুষ আপনাকে ভোট দেবে তাও বুঝি না। এমনিতেই জানি ডানলপ এরিয়ায় আপনার বাজার খুব খারাপ হয়ে গিয়েছে, এই অবস্থা যদি চলতে থাকে তাহলে আপনাকে জ্যোতিবাবু ঘাড় ধরে বের করে দেবে মন্ত্রীত্ব থেকে, সেদিনও আর বেশি দেরি নেই। আমি তাঁর প্রতিবাদ করছি না, আমি এই অবস্থার জন্য আপনার পদত্যাগ দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বলাই ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তা সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কিছুক্ষণ আগে আমাদের মাননীয় বিরোধী সদস্য সুব্রতবাবু জ্বালাময়ী ভাষণ দিলেন। তিনি আজকে পশ্চিমবাংলায় মানুষ এর বিদ্যুৎ-র ক্ষেত্রে যে সংকট, বিদ্যুতের ক্ষেত্রে যে অসুবিধা, সেই সেন্টিমেন্টে সুড়সুড়ি দিয়ে এবং বিদ্যুৎমন্ত্রীকে কিছু কটু বাক্য বলে শান্তি পেলেন। যাঁরা প্রকৃতপক্ষে এই সম্পর্কে চিন্তাভাবনা করেন, সুব্রতবাবু আমাদের বিরোধী দলের সদস্য, প্রকৃতপক্ষে তিনি যদি দেশের ও দশের কথা চিন্তা করতেন, অর্থনৈতিক বুনিয়াদকে প্রকৃতপক্ষে গড়ে তোলবার চেষ্টা করতেন তাহলে নিশ্চয় পশ্চিমবাংলার মানুষ এর সমর্থন নিয়ে এই বিধানসভায় সংখ্যাগরিষ্ঠ হয়ে আসতেন। কিন্তু সুব্রতবাবু আপনাকে বলি, বিগত দিনগুলিতে আপনারা তো ২৮ বছর এই পশ্চিমবাংলায় শাসন করেছেন এবং কেন্দ্রও তো আপনাদের হাতেই ছিলো কিন্তু বিগত এই ২৮ বছরে অর্থনৈতিক বুনিয়াদ এর ভীত কি শক্ত করেছেন? বিদ্যুতের কি হাল করেছেন? সেটা কি সুব্রতবাবু স্মরণ করবেন? সুব্রতবাবু স্মরণ করবেন, ১৯৫০ সালে এই পশ্চিমবাংলার ভারতবর্ষের মধ্যে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে প্রথম স্থান ছিল। তারপর ১৯৭০ সালে দেখুন, তখনও তো আপনাদের রাজত্ব, সেই স্থান কোথায় নেমে গেলো? সেই স্থান নেমে গেলো সপ্তম স্থানে। কেন সুব্রতবাবু? এর জবাব আপনাকে দিতে হবে। এর জবাব প্রবীর সেনগুপ্ত, জ্যোতিবাবু দেবেন না। পশ্চিমবাংলায় বিদ্যুতের ক্ষেত্রে সংকট রয়েছে, এই কথা স্বীকার

করবেন বামফ্রন্টের বিদ্যুৎমন্ত্রী, এতে বামফ্রন্ট লজ্জা করেন, বামফ্রন্ট কোনও জিনিস গোপন করে না, বাস্তব চিত্র বামফ্রন্ট জনগনের কাছে তুলে ধরে। এইজন্য বামফ্রন্ট ভোট পায় এবং পাবেও। আপনারা আস্তাকুঁড়ে নিক্ষেপিত হবেন, আরও বেশি বেশি করে নিক্ষেপিত হবেন। বিগত নির্বাচনে আস্তাকুঁড়ে নিক্ষেপিত হয়েছেন, আরও আরও বেশি করে যাবেন। প্রবীরবাবুর জন্য আপনাদের চিন্তাভাবনা করতে হবে না। আপনারা চিন্তাভাবনা বেশি করে করুন। বিদ্যুতের ক্ষেত্রে যে হাল হয়েছে যেটা আপনারা করে গেছেন, যে পাপ আপনারা করে গেছেন পশ্চিমবাংলার জনসাধারণের প্রতি, পশ্চিমবাংলার উন্নয়নের প্রতি এর দায়ভাগ এসে পড়েছে বামফ্রন্টের উপর। বামফ্রন্ট ক্ষমতায় এসেছে, থাকবে। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে সুব্রতবাবু বললেন বক্তৃতায় অনেক কথা কিন্তু উনি বললেন না, উৎপাদন হয়েছে বামফ্রন্টের সময়, ১৩০০ মেগাওয়াট বিদ্যুৎ বেড়েছে। সুব্রতবাবু কি জানেন? ১৩০০ মেগাওয়াট। লাইব্রেরিতে বই আছে, দেখে নেবেন। বামফ্রন্টের আমলে ১৩০০ মেগাওয়টা বিদ্যুৎ উৎপাদিত হয়েছে। কিন্তু তা সত্বেও চাহিদা পূরণ করা যাচ্ছে না। কারণ চাহিদা বেড়ে যাচ্ছে। গ্রামে চাহিদা বাড়ছে, শুধু শিল্পে নয়, ক্ষুদ্রশিল্পে নয়, কৃষিতে এবং গ্রামে-গঞ্জে আজকে চাহিদা ক্রমাগত বেড়ে যাচ্ছে।

[5-20—5-30 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের ক্ষেত্রে বামফ্রন্ট আসার পর ১৩ শো মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হয়েছে ঠিকই কিন্তু জেনারেশন যে পরিমানে হতে পারত সেই পরিমানে হতে পারল না কেন সেটাই প্রশ্ন। সাঁওতালদির কথা বললেন, সাঁওতালদির জন্ম দিয়েছেন আপনারা-একটা রিকেট সন্তানের জন্ম দিয়েছেন। সেই সাঁওতালদি কোনদিন ফুল ক্যাপাসিটি প্রোডাকশন করতে পারেনি, রেগুলার কোর্সে যন্ত্রাংশ আনার ক্ষেত্রে আপনাদের বিভাগের দুর্নীতি, কারচুপির ফলে সাঁওতালদি আজও রিকেট সন্তান থেকে গেল। আজকে প্রোডাকশনের কথা বলছেন, প্রোডাকশন কম হচ্ছে কেন, না, কয়লা সরবরাহ নেই, রেলওয়ে ওয়াগন নেই। এগুলি কারা সরবরাহ করছে? আপনারা পশ্চিমবঙ্গের কেলেঙ্কারির কথা বলছেন, কিন্তু নিকৃষ্ট মানের কয়লা সরবরাহের বিরুদ্ধে একটা কথাও বললেন না, কাদামাটি মেশানো যে কয়লা দেওয়া হচ্ছে তার বিরুদ্ধে কোনও কথা বললেন না, কয়লার সঙ্গে পাথর মেশানো হচ্ছে তার কথা বললেন না। আমাদের কোলাঘাটে ৪২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হতে পারল না ১৯৮৬ সাল থেকে। ৪২০ মেগাওয়াটের যে বয়লার সেই বয়লারের জন্য এ বি এল-র কাছে অর্ডার দিলাম, কিন্তু রাজীব গান্ধীর নীতির ফলে সেই এ বি এল বন্ধ হয়ে গেল। আপনারা অর্ডার দিলেন না, হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে এসে তারপর কারখানা বন্ধ করে দিলেন, তার ফলে বয়লার সরবরাহ করতে ব্যর্থ হল। সেই বয়লার না আসার ফলে ৪২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হতে পারল না। তার জবাব আপনাদের দিতে হবে। আপনারা এ বি এল-কে বন্ধ করেছেন, সাঁওতালদিকে রিকেট সন্তান করেছেন, আপনারা যে যন্ত্রাংশ আমদানি করেছিলেন আপনাদের সেই ত্রুটিগুলি ঢাকবার চেষ্টা করছেন বামফ্রন্টের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আপনাদের কথা বলতে লজ্জা করে না? আজকে

বিদ্যুতের প্রোডাকশন আরও বেশি না করলে শিল্প, কৃষিক্ষেত্রে বিদ্যুতের যা প্রয়োজন সেই বিদ্যুত সরবরাহ করা যাবে না। সেই কারণে বক্রেশ্বর। কিন্তু সেই বক্রেশ্বরের ক্ষেত্রে আপনাদের কি নক্কা জনক ভূমিকা দেখলাম—৭ বছর ধরে রাজীব গান্ধীর সরকারের কাছে, ইন্দিরা গান্ধীর সরকারের কাছে বারে বারে আমাদের মুখ্যমন্ত্রী দরবার করেছেন, কিন্তু কখনও হচ্ছে, হবে, কখনও এটা নেই, কখনও ভুল করে, এইভাবে কাল হরণ করেছেন। আপনাদের এই যে বিদ্যুৎ নীতি শিল্পনীতি এর উদ্দেশ্য হচ্ছে পশ্চিমবঙ্গকে শেষ করে দেওয়া যেহেতু আপনাদের রাজনীতির বিরোধী দল পশ্চিমবঙ্গে রয়েছে, বামফ্রন্ট রয়েছে পশ্চিমবঙ্গে। সুতরাং তাকে বিভিন্ন দিক থেকে অসুবিধায় ফেলতে হবে, সেজন্য বক্রেশ্বর আপনারা হতে দেবেন না। আপনাদের এই নীতির বিরুদ্ধে শুধু মুখ্যমন্ত্রী নয়, বিদ্যুৎ মন্ত্রী নয়, গোটা পশ্চিমবঙ্গের শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত, মেহনতী মানুষ গর্জে উঠেছে, তারা পশ্চিমবঙ্গের মান সম্মান বাঁচাতে চায়, তারা পশ্চিমবঙ্গকে অন্ধকার করে দিতে রাজি নয়। সেই কারণে তারা রক্ত ঢেলেছে। আপনারা বিদ্রুপ করতে পারেন, কিন্তু তারা রক্ত দিয়েছে, শ্রম দিয়েছে, ঘাম ঝরিয়েছে এই বক্রেশ্বর করবার জন্য। আজকে অবশ্যই এটা আনন্দের দিন, যে, প্রতিক্রিয়াশীল চক্র তাদের নীতির দ্বারা পশ্চিমবাংলার অর্থোন্নয়ন, শিল্পায়নকে রোধ করবার চেষ্টা করেছিলেন তাদের হঠে যেতে হয়েছে জনগনের রায়ে। যার ফলে আজকে নতুন সরকার এসেছে। সেই সরকার ঘোষণা করেছে যে, সোভিয়েত ঋণ বক্রেশ্বরের ক্ষেত্রে পশ্চিমবাংলা পাবে। এই বিদ্যুতের ক্ষেত্রে আপনাদের নীতি কি ছিল? আপনাদের নীতি ছিল এই, যদি কংগ্রেসী রাজ্য হয় তাহলে বিদ্যুতের ক্ষেত্রে বিদেশী ঋণ নিশ্চয় দেওয়া যায়। যেমন আপনারা উত্তরপ্রদেশ এবং আরও একটি রাজ্যে দিয়েছেন। কিন্তু পশ্চিমবাংলা যেহেতু বামফ্রন্টশাসিত রাজ্য—সুতরাং নৈব নৈব চ—তাকে দেওয়া যাবে না। সেই নীতির বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে পশ্চিমবাংলা। সেই জন্য বামফ্রন্ট সরকার যতখানি সাধ্য উৎপাদন বৃদ্ধির চেষ্টা করেছে। বিদ্যুতের বিরাট চাহিদা রয়েছে। এই চাহিদা এবং উৎপাদনের মধ্যে একটা বিরাট ফারাক বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনাকে দু একটি উদাহরণ দিয়ে বলতে পারি যে, কিভাবে বিদ্যুতের চাহিদা বেড়েছে ১৯৭৭-৭৮ সালে যেখানে বিদ্যুৎ গ্রাহক ছিল ১১ লক্ষ ৩২ হাজার, ১৯৮৮-৮৯ সালে সেটা বেড়ে হয়েছে ২১ লক্ষ ৯২ হাজার। ১১ লক্ষ থেকে বেড়ে ২১ লক্ষ হয়েছে। আর এক বছরে বেড়েছে ২ লক্ষ ২০ হাজার ৬৫৮। কৃষির ক্ষেত্রে বিদ্যুতের ব্যবহার বেড়েছে শতকরা ১৫ ভাগ, শিল্পের ক্ষেত্রে বেড়েছে ৭ ভাগ। বোরো চাষের জন্য এই সময় বিদ্যুতের চাহিদা কি রকম বেড়েছে? সাধারণ সময়ে কৃষির ক্ষেত্রে ৩০ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা থাকে। গত বছর এই মার্চ মাসে বিদ্যুতের চাহিদা দাঁড়িয়েছিল ৯০ মেগাওয়াটের মত। এপ্রিল মাসে ১১০ মেগাওয়াট দাঁড়াল। সুতরাং চাহিদা বাড়ছে দ্রুত পরিমানে। ফলে উৎপাদন এবং চাহিদার মধ্যে একটা বিরাট ফারাক থেকে যাচ্ছে। এই ফারাককে কমিয়ে আনার জন্য বামফ্রন্ট সরকারের বিদ্যুৎ মন্ত্রী প্রচেষ্টা নিয়ে চলেছেন। কৃষি ক্ষেত্রে বিদ্যুতের যোগান বাড়ানোর চেষ্টা চলেছে। আগেকার সরকারের মত কেবলমাত্র শিল্পের ক্ষেত্রে নয়, শহরের ক্ষেত্রে নয়, কৃষির ক্ষেত্রেও উৎপাদন বৃদ্ধির দিকে লক্ষ্য দিয়েছে এবং এর প্রয়োজনিয়তাও রয়েছে। কৃষি ক্ষেত্রে ১৯৭৭-৭৮

সালে ২০ হাজার ৩০০ টি পাম্প সেটে বিদ্যুৎ ব্যবহৃত হত। ১৯৮৮-৮৯ সালে সেটা বেড়ে ৬৯ হাজার ৪০০ হয়েছে। কৃষিক্ষেত্রে বিদ্যুতের যোগান আরও বাড়ানো যায় তার প্রচেষ্টা নেওয়া হয়েছে। গ্রামগুলিতে বিদ্যুত ব্যবহারের পরিমাণ বেড়েছে। ১৯৭৭-৭৮ সালে ১১ হাজার গ্রামে বিদ্যুৎ ছিল। বর্তমানে সেই জায়গায় ২৪ হাজারের বেশি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে। অর্থাৎ ১৯৭৭-৭৮ সালে যেখানে ৩০ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ গিয়েছিল, আজ সেখানে ৬৫ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। লোকদীপ প্রকল্পের কথা আপনারা কোনও দিন ভাবতেও পারেন নি। আপনারা গ্রামের জোতদার, জমিদারদের বাড়িতে একটি করে বালভ ফিট করে দিয়ে এসেছিলেন। বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের প্রতিনিধিত্ব করেন। সেইজন্য গরীব মানুষ যাদের বাড়ির উপর দিয়ে তার গেছে তারাও যাতে কিছুটা বিদ্যুৎ পায় তার ব্যবস্থা করেছেন। ২১ হাজার পরিবার এই লোকদীপ প্রকল্পের আওতায় এসেছে। কাজেই আজকে যোগান এবং চাহিদার মধ্যে একটা বিরাট ফারাক সৃষ্টি হয়েছে। সেই ফারাক কমিয়ে আনার জন্য বামফ্রন্ট সরকার একটা বিরাট কর্মসূচী হাতে নিয়েছে।বিদ্যুতের ক্ষেত্রে আজকে যে সংকটের সৃষ্টি হয়েছে, এটা দীর্ঘস্থায়ী সংকট নয়। পশ্চিমবাংলার বিদ্যুৎ মন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তর যে পরিকল্পনা নিয়েছে সেইগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে রূপায়িত হলে অচিরেই আমরা এই সংকটের হাত থেকে মুক্ত হতে পারব। সেই জন্য আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[5-30—5-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই এই বাজেট বরাদ্দের বিরোধীতা করছি এবং আমাদের আনা কাটমোশনগুলি সমর্থন করছি। স্যার, আমার মতে এই বিদ্যুৎমন্ত্রীর কোনও নৈতিক অধিকার নেই কোনও বাজেট বরাদ্দ পশ্চিমবঙ্গ বিধানসভার সামনে চাওয়ার, কোনও নৈতিক অধিকার নেই তাঁর নিজের ব্যর্ততার কিছু সাফাই গাওয়ার। শাসক দলের যে ভদ্রলোক, মাননীয় সদস্য বললেন—আমি অনেক নির্লজ্জ বক্তব্য শুনেছি কিন্তু এরকম নির্লজ্জ বক্তব্য শুনি নি। যেখানে বলা উচিত ছিল বামফ্রন্ট সরকারে বিগত ১৩ বছরে আমরা ক্ষমতায় থেকে বিদ্যুৎ সংকটের সমাধান করতে পারি নি, রাজ্যের আর্থিক ক্ষতি হয়েছে, রাজ্য অনেক দিক থেকে পিছিয়ে গিয়েছে, জনগনের কষ্ট হয়েছে—এরজন্য আমরা ক্ষমাপ্রার্থী, তা না হয়ে তিনি কংগ্রেস কতবার ক্ষমতায় ছিল সেইসব বিষয় টেনে আনলেন। স্যার, ব্যর্থতার এরকম নির্লজ্জ সাফাই এর আগে আমার শোনার সুযোগ হয়নি। স্যার, ব্যর্থতার কথা সব আমার নিজের ভাষায় বলতে চাই না, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা দিয়েছেন। সেই বক্তৃতা থেকে আমি কিছু উদ্ধৃতি দিতে চাই। মন্ত্রীর বক্তৃতা কত নির্লজ্জ হতে পারে দেখুন। এই বাজেট বক্তৃতাকে বলা যেতে পারে। একটা ব্যর্থতার রোজনামচা। যে নাচতে পারে না তার জন্য কি কি ভাবে উঠান বাঁকা হতে পারে তার একটা উদাহরণ দিয়েছেন। শুনলে অবাক হবেন, হয়ত পড়ার সময় পান নি, এই বাজেটের দু-এর পাতায় বলছেন, I have no hesitation in admitting that summer of 1990 is going

to be very difficult one. আপনি স্বীকার করেছেন, সামার অব ১৯৯০ ডিফিকাল্ট হবে। ডিফিকাল্ট যে হয়েছে এই উচ্চমাধ্যমিক পরীক্ষার সময় সেটা আমরা বুঝতে পেরেছি। কোলাঘাটে দুটি ২১০ মেগাওয়াটের ইউনিট এবং আর একটি ব্যান্ডেলের ২১০ মেগাওয়াটের ইউনিট, তারমধ্যে দুটি অচল। দিনের পর দিন মানুষ জল পাচ্ছে না, বিদ্যুৎ পাচ্ছে না, ছাত্ররা পড়াশুনা করতে পারছে না, ব্যবসা বন্ধ হয়ে যাচ্ছে, চোর এবং ডাকাতদের শুধু একটা রাজত্ব হয়ে যাচ্ছে আর উনি বলছেন যে আমরা জনগনের সামনে সোজাসুজি সমস্যাটা রাখছি, এবারে গ্রীষ্মকালে মানুষের খুব কষ্ট হবে—তিনি বলছেন, এটা স্বীকার করতে কোনও দুঃখ নেঁই। উনি কবে আশার আলো দেখিয়েছেন? উনি বলছেন ইউনিট নং ৫ কোলাঘাটে সেপ্টেম্বর মাস, ১৯৯০ তে কমিশনড হবে এবং তার আগে উনি কোনও রকম বিদ্যুৎ পরিস্থিতির উন্নতির আশা দেখতে পাচ্ছেন না। তাহলে কি জন্যে আপনারা ১৩ বছর ক্ষমতায় আছেন? কি জন্য জ্যোতিবাবু ৫ বছর বিদ্যুৎমন্ত্রী ছিলেন? কি জন্য আপনি গত ৮ বছর ধরে বিদ্যুৎমন্ত্রী হয়ে আছেন? পশ্চিমবঙ্গের মানুষ এর জবাব আপনাদের কাছ থেকে চায় এবং চাইবে। শুধু তাই নয়, এই হল বইটা জুড়ে একের পর এক কোথায় তিনি ব্যর্থ হয়েছেন তার উদাহরন দিয়েছেন। এক জায়গায় আপনি বলছেন, গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে টার্গেটে পৌঁছাতে পারেন নি। কেন? স্বীকার করেছেন, The failure to achieve the target was due to acute shortage of P.C.C. poles in the first few years and dearth of other materials thereafter. গ্রামের মধ্যে বিদ্যুৎ নিয়ে যাবেন কিন্তু পি.সি.সি. কংক্রিট পোলস নেই, অন্য জিনিস নেই এবং তারজন্য গ্রামে বিদ্যুৎ গেল না। আর কি হলো? The performance under kutiryati Lokdeap scheme is not up to the mark and I have discussed with the Sabhadipatis of different Zilla Parishads. কুটির জ্যোতি সেন্ট্রাল গর্ভর্নমেন্টের প্রজেক্ট সেখানে আপনাদের পারফরমেন্স আপ টু দি মার্ক নয়। তারপর আবার বলেছেন, another programme has met the same fate as the Jaddaka. সেটাও কেন্দ্রীয় প্রোগ্রাম, তার কোনও প্রগতি করতে পারলেন না। পাম্পসেট মানুষের জন্য লাগানো গেল না। There are lots failure but excuses are being made. তারপর উনি আবার স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কেন লোকসান হয়, তার একটা কারণ দিয়েছেন। as the ratio of generation to purchase of power has now become favourable to WBSEB. আর একটা কারণ দিয়েছেন। তারা বলছেন যে ট্রান্সমিশন এর ডিস্ট্রিবিউশন লস হচ্ছে ২১.৫ পারসেন্ট। সেই জন্য যা বিদ্যুৎ উৎপাদন হচ্ছে, তার ২১ শতাংশ নষ্ট হয়ে যাচ্ছে ট্রান্সমিশন—ডিস্ট্রিবিউশনে। অনেক খুঁজে উনি দুটো মূল কারণ পেয়েছেন। একটা কারণ কী একটা কারণ পশ্চিমবাংলায় হাইড্যাল থর্মো মিক্স না কী বেশি নেই। তাই রাতের দিকে ওদের যখন পিক আওয়ার থাকে না, তখন বেশি বিদ্যুৎ জেনারেটেড হলে ফ্রিকোয়েন্সি প্রবলেম হয়। সেই জন্য ওর নিজের বিদ্যুৎ উৎপাদন শাট ডাউন করতে হয়, প্ল্যান্ট লোড ফ্যাক্টার মার খায়, এই একটা কারণ দিয়েছেন। আর দ্বিতীয় উনি বলছেন যে কয়লার সাপ্লাই উনি রেগুলার পান না। আমি বলি, একটা

সরকার ১৩ বছর সময় পেয়েছেন, হোয়াট ওয়াজ দি পজিটিভ প্রোগ্রাম? সরকার কি প্রোগ্রাম নিয়েছেন, যে আমরা কত হাইড্রো ইলেকট্রিক করবো, কত থার্মাল করবো, আমরা কত প্রাইভেট সেক্টারকে দেবো কত পাবলিক সেক্টারকে দেবো, কোনও বিদ্যুতের পারস্পেকটিভ প্ল্যান আপনি আট বছরে নিয়েছেন? ১৩ বছর পরে আজকে বলছেন আরও দেড় বছর পরে কোলাঘাট চালু হতে পারে এবং কিসের ভরসায় বলছেন, যে ওর কোলাঘাটের ফার্স্ট ইউনিট ১১ বছর লেগেছে, সেকেন্ড ইউনিট ১২ বছর লেগেছে এবং কোলাঘাটের পুরো প্রজেক্ট করতে ১৭ বছর লাগবে বলছেন, ১৯৯১ সালে অবস্থার উন্নতি হবে। স্যার, হাউ প্যাথেটিক পারফরমেন্স অব ওয়স্ট বেঙ্গল, তার জন্য আমি অল ইন্ডিয়া ফিগার দিচ্ছি। ইকনমিক সার্ভে ১৯৮৯-৯০, গভর্নমেন্ট অব ইন্ডিয়া, বন্ধু সরকার, কোনও ভুল ফিগার নেই—প্ল্যান্ট লোড ফ্যাক্টার—আপনি বিদ্যুতের তিনটে চারটে আলাদা পার্ট রয়েছে। একটা হচ্ছে প্ল্যান্ট জেনারেল, সেখানে ইন্সটল ক্যাপাসিটির কত পারসেন্ট প্রডিউস করা যাচ্ছে। দ্বিতীয় হচ্ছে ডিস্ট্রিবিউশন যেখানে আপনার খুব হাই ভোলটেজ পাওয়ারকে তুলে পাওয়ারকে ট্রান্সমিট করতে হয়, তৃতীয় হচ্ছে ট্রান্সফর্মার, একটা হচ্ছে ট্রান্সমিশন, তার ফলে হাই ভোলটেজে আপনি ট্রান্সমিট করবেন। ট্রান্সমিশন ওয়্যার দরকার। চতুর্থ হচ্ছে ট্রান্সফর্মার যেখানে আপনি হাই ভোলটেজ থেকে বাড়তি সাপ্লাই করবেন। হাই অ্যান্ড লো ভোলটেজ, সেম সাপ্লাই এর ব্যাপারে ফার্স্ট স্টেট, মানে অ্যাবাভ ফিপটি পারসেন্ট প্ল্যান্ট ফ্যাক্টার, তার মধ্যে ফার্স্ট স্টেট—অন্ধ্রপ্রদেশ ৬০.৮ পারসেন্ট, রাজস্থান ৬০.৫ পারসেন্ট, পাঞ্জাব ৬০.১ পারসেন্ট, গুজরাট ৫৭.৬ পারসেন্ট, দিল্লি ইলেকট্রিসিটি ৫৭.৭ পারসেন্ট, মহারাষ্ট্র ৫৬.৩ পারসেন্ট, সেখানে ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের অবস্থা কী দেখুন, বিটুইন ৪০ টু ৫০ পারসেন্ট—এম.পি. ৪৩.৮, ইউ.পি. ৪৬.৩ পারসেন্ট, হরিয়াণা ৪২.৯ পারসেন্ট। তাহলে ১১টা গেল। ১১টা স্টেটের পেছনে হচ্ছে পশ্চিমবাংলা, সেই ক্যাটাগরিতে পড়ে, যাদের প্ল্যান্ট লোড ফ্যাক্টার হচ্ছে বিলো ৪০ পারসেন্ট। পশ্চিমবঙ্গ সেখানে ৩৭.৮ পারসেন্ট। ১৩ বছর এসে আমরা ৩৭.৮ পারসেন্ট পৌছেছি। আপনি জানেন যে পশ্চিমবাংলা একটা ব্যাপারে শীর্ষ স্থানে রয়েছে। কোথায়? ভারতবর্ষের সবচেয়ে রেকর্ড মিনিমাম প্ল্যান্ট লোড ফ্যাক্টার কোথায়? আমাদের মন্ত্রীর অধীনে দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড গত বছর ১৪.৬ পারসেন্ট সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির ফিগার অনুযায়ী, এই তুলনায় এন.টি.পি.সি.কে উনি বক্রেশ্বর করতে দিলেন না। এন.টি.পি.সি-র গত বছর প্ল্যান্ট লোড ফ্যাক্টার কত ছিল, ৬৬ পারসেন্ট। লিগনাইটের কত, ৬৬.১ পারসেন্ট প্ল্যান্টে লোড ফ্যাক্টার ইমপ্রুভ করা যাচ্ছে না, তার কারণ আমাদের যে পাওয়ার স্টেশনগুলো আছে, সেখানকার মেনটেনেন্স পুয়োর। সেখানকার সুপারভিশন পুয়োর। সুপারভিশন এবং মেনটেনেন্সর পোস্টারকে ওরা কখনও কয়লার ডিজাইনের দোষ, কখনও ফুঁটো হওয়ার দোষ দেন। আজকে পড়লাম কোলাঘাটে টিউব জলে রেখে টিউবে মরচে ধরে গেছে, ফুঁটো হয়ে যাচ্ছে। দিনের পর দিন প্ল্যান্ট আউট অব অপারেশন হয়ে যাচ্ছে। তার কোনও সলিউশন নেই। কিন্তু যেখানে সবচেয়ে বেশি বিপদজনক যে একটা স্টেটকে একটা প্ল্যান করতে হয় যে আমি ইনস্টলড ক্যাপাসিটি এই রেটে বাড়াবো। কিন্তু সবচেয়ে দুর্ভাগ্যজনক ব্যাপার, যেটা

পশ্চিমবাংলার ক্ষেত্রে প্রযোজ্য যে পশ্চিবাংলায় চার বছর ধরে ফর ফোর ইয়ার্স—ইকনমিক রিভিউ, গভর্নমেন্ট অব ওয়েস্টবেঙ্গল বলছে, এটা অন্য কারোর ফিগার নয়।

[5-40—6-30 P.M.] (including adjournment)

ফর ফোর ইয়ার্স, চার বছর ধরে দি সেন্ট্রাল ইনস্টলড ক্যাপাসিটি স্ট্যাড সেম। আপনার ইনস্টলড ক্যাপাসিটি বাড়ে নি, উৎপাদন ক্ষমতা বাড়ে নি। স্যার, আমি সারা ভারতবর্ষের ফিগার দিচ্ছি। কনভিশন অফ ইনস্টল্ড ক্যাপাসিটি ফর দি ফার্স্ট থ্রি ইয়ার্স, এখানে দেখুন স্যার, ওয়েস্ট বেঙ্গল ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ সালে ইনস্টল্ড ক্যাপাসিটি বাড়ে নি। সে তুলনায় উত্তর প্রদেশে ১৯৮৭-৮৮ সালেই শুধু বেড়েছে ৫০৫ মেগাওয়াট, রাজস্থানে বেড়েছে ২১১ মেগাওয়াট, মহারাষ্ট্রে বেড়েছে ২৬১ মেগাওয়াট, গুজরাটে বেড়েছে ৩৩৫ মেগাওয়াট। আর ওয়েস্ট বেঙ্গলে ৪ বছর ধরে ১ মেগাওয়াট বাড়েনি। তাহলে আপনারা কি করে বিদ্যুৎ সংকটের সমাধান করবেন? আপনারা বলেন এ. বি. এল. বন্ধ ছিল, তাই নাকি কোলাঘাটের দেরি হয়ে গেছে! এ বি এস তো বন্ধ ছিল মাত্র ১৯ মাস, এক বছরের কিছু বেশি সময়, ৪ বছর ধরে কেন ইনস্টল্ড ক্যাপাসিটি বাড়ালেন না? বিদ্যুৎ মন্ত্রী কি জবাব দেবেন পশ্চিমবাংলার মানুষদের? অপদার্থ বিদ্যুৎ মন্ত্রীকে এই প্রশ্নের জবাব দিতে হবে, আমরা তাঁর কাছে জানতে চাইছি। অন্য রাজ্য আমাদের চেয়ে অনেক এগিয়ে আছে। পশ্চিমবাংলার টোটাল ইনস্টল্ড ক্যাপাসিটি কি? সেক্ষেত্রে পশ্চিমবাংলা অন্য রাজ্যের তুলনায় বাচ্চা শিশু। পশ্চিমবাংলার টোটাল ইনস্টল্ড ক্যাপাসিটি অ্যাজ অন ৩১.১২.৮৮—তারপর আর বাড়েনি—২৭০৬ মেগাওয়াট। আর সেখানে মহারাষ্ট্রের ৫৭৬৫ মেগাওয়াট। পশ্চিমবাংলার ২৭০৬ মেগাওয়াট, উত্তরপ্রদেশের ৬১৯২ মেগাওয়াট, মধ্য প্রদেশের ৪৮৩২ মেগাওয়াট। তাহলে পশ্চিমবাংলার অবস্থান কোথায়? ইনস্টল্ড ক্যাপাসিটির ক্ষেত্রে পশ্চিমবাংলা ৬নং-এ রয়েছে এবং মহারাষ্ট্রের ইনস্টল্ড ক্যাপাসিটির অর্ধেক। তাহলে কি করে এই রাজ্যের উন্নতি হবে? একেই আপনাদের ইনস্টল্ড ক্যাপাসিটি কম, আবার সেই ইনস্টল্ড ক্যাপাসিটি বছরের পর বছর বাড়ছে না। কেন বাড়ে নি? এ বি এল বন্ধ ছিল। কত দিন বন্ধ ছিল? মাত্র ১৯ মাস বন্ধ ছিল, চার বছর ধরে বাড়ল না! আপনারা বলছেন বিদ্যুৎ সংকটের সমাধান করবেন। অথচ স্যার, আপনি ডিমান্ড অ্যান্ড সাপ্লাই দেখুন। পশ্চিমবাংলার অ্যাকচুয়াল ডিমান্ড তত নেই। পশ্চিমবাংলার চেয়ে অন্য রাজ্যের ডিমান্ড অনেক বেশি আছে, কিন্তু এত ক্রাইসিস ওরা ফেস করছে না। আর এখানে ক্রাইসিস বাড়ছে, প্ল্যান্ট লোড ফ্যাক্টার বাড়ছে না। স্যার, আপনি স্টেট ওয়াইজ পাওয়ার ডেফিসিট-এর হিসাবটা দেখুন। আমাদের সর্টেজে ইন জুন '৮৯ অনলি অ্যাবাউট ৮.৬ পারসেন্ট অ্যাকচুয়াল সর্টেজ ছিল। মানে বিটুইন ইনস্টল্ড ক্যাপাসিটি অ্যান্ড দি রিকোয়ারমেন্ট। সে জায়গায় অবশ্য অন্য রাজ্যে অনেক কম ছিল, মহারাষ্ট্রে মাত্র ২.৩ পারসেন্ট সর্টেজ ছিল, গুজরাটে ১.৭ পারসেন্ট সর্টেজ ছিল, মধ্য-প্রদেশে কোনও সর্টেজ ছিল না। আর আমাদের সর্টেজ ছিল মাত্র ৮.৬ পারসেন্ট। কিন্তু আমরা দিনের পর দিন পাওয়ার প্ল্যান্টগুলিকে নেগলেক্ট করে, আমাদের ইঞ্জিনিয়ারদের ঠিকমতো মোটিভেট না করতে পেরে, আমাদের মেনটেনেন্সকে ভালভাবে না

দেখে এবং পাওয়ার প্ল্যান্ট গুলিতে রাজনীতি করে আজকে আমরা একটা এমন জায়গায় এবং একটা এমন অবস্থায় এসে পৌঁছেছি যে, একটা দিন ২১০ মেগাওয়াট গোস আউট দি হোল সিস্টেম ইজ থ্রোন আউট গিয়ার। কিছুই আর থাকছে না। বিধানসভা পর্যন্ত লোডশেডিং-এর জন্য বন্ধ করে দিতে হয়। অথচ এটাকে নাকি হট কানেকশন বলা হয়। হাসপাতালে অপারেশনের সময়ে লোডশেডিং হচ্ছে, অপারেশন বন্ধ করে দিতে হচ্ছে। আজকে বিংশ শতাব্দীর দোর গোড়ায় এসে ভাবা যায় যে বিদ্যুৎ ছাড়া থাকতে হচ্ছে? শুধু ১ ঘন্টা, ২ ঘন্টা নয়, ঘন্টার পর ঘন্টা থাকতে হচ্ছে। এরপর আমি একটি উদাহরণ দিচ্ছি—পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ টাকা-পয়সার অভাবের কথা বলেছেন। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের লোকসান এসে দাঁড়িয়েছে গত বছর প্রায় ৩৮ কোটি টাকা, অলমোস্ট ৩৮ কোরস্ এবং টোটাল কিউমিলিটিভ লস হচ্ছে ২৯ কোটি টাকা। রাজ্য বিদ্যুৎ পর্ষদ থারমাল জেনারেশন করে, সেই তুলনায় সেখানে এন.টি.পি.সি ১৯৮৮-৮৯ সালে লাভ করেছে ৩০৫ কোটি ৭২ লক্ষ টাকা। রাজ্য বিদ্যুৎ পর্ষদ যেখানে ৩৮ কোটি টাকা লোকসান করেছে সেখানে এন.টি.পি.সি লাভ করেছে ৩০৫ কোটি টাকা যারা বক্রেশ্বর বানাতে চেয়েছিল। আর এন.এইচ. পি.সি. লাভ করেছে ৪৯ কোটি ৩৪ লক্ষ টাকা। নিউক্লিয়ার পাওয়ার কর্পোরেশন লাভ করেছে ৫৪ কোটি ৯৭ লক্ষ টাকা, তার মানে হচ্ছে Power generation is not loss making proposition provided you can generate power properly. কিন্তু আমরা দোষ দিচ্ছি যে শস্তায় বিদ্যুৎ দিতে গিয়ে লোকসান হচ্ছে। বিদ্যুতের টারিফ আমরা ঠিক করি না, ওদের টারিফ ঠিক করার কথা। তার ফলে হচ্ছে কি টু-ফ্লুডেড মার খাচ্ছি। একদিকে আমরা মার খাচ্ছি আর একদিকে মার খাচ্ছে এগজিস্টিং ইনডাস্ট্রিগুলি। পিক্-আওয়ার্সে বিদ্যুৎ না পাওয়ার জন্য এগজিস্টিং ইনডাস্ট্রিগুলি মার খাচ্ছে, জেনারেটরকে ডিজেল দিয়ে জেনারেট করতে হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী চেম্বার অফ কমার্সের প্রতিনিধিদের যতই ডাকুন, বিদ্যুৎ কোথায় যে নিউ ইনডাস্ট্রি করবেন? হোয়ার ইজ দি ইলেকট্রিসিটি, তারফলে শহরগুলি মার খাচ্ছে। তারপর উনি বললেন, গ্রাম নিয়ে ভাবেন, গ্রামে বিদ্যুৎ দিয়েছেন। কিন্তু হরিয়ানায় ২০ বছরে সব গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছে আর আপনি ৬৫.৩৭ পারসেন্ট এনারজাইসড করেছেন। গ্রামের কথা বলেন? ১৩ বছর তো আপনারা ক্ষমতায় আছেন-কলকাতার ৫ কিলোমিটার দূরে গেলে দেখবেন, বিদ্যুৎ নেই, সব গ্রামে বিদ্যুৎ দিতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের স্কীম কুটির জ্যোতি স্কীম সেটাও ভাল করে রূপায়ন করতে পারেননি পঞ্চায়েতের মাধ্যমে করতে গিয়ে। গতকাল দূরদর্শনে একটি আলোচনা শুনছিলাম। এখানে ট্রান্সমিশন লস হচ্ছে। এখানে হাই ভোল্টেজ ট্রান্সমিশন হয়। ট্রান্সমিশন যদি কারেন্ট বেশি দেওয়া যায় তাহলে হিট লস হয়। সেই হাই ভোল্টেজে যে ট্রান্সমিশন লস হচ্ছে তা হচ্ছে ২১ পারসেন্ট। সেটাকে কমিয়ে ১০ পারসেন্ট-এ নিয়ে আসা সম্ভব। এ ব্যাপারে কোনও এফোর্ড নিয়েছেন? এরপর আমি আইন-শৃঙ্খলার প্রশ্নে। এ ব্যাপারে জ্যোতিবাবুর পদত্যাগ চাইলে আপনি মাঝে মাঝে রেগে যান। কিন্তু মন্ত্রী মহাশয় তাঁর নিজের বক্তৃতায় বলেছেন, Loss due to theft and pilferage of energy cover extensive hooking by domestic, commercial, LT indus-

trial and agricultural consumers. While we have undertaken programmes of intensification and extension.. এখানে লস হচ্ছে কি? থেপ্ট এবং পিলফারেজ বাই এনার্জিকভার, ট্রান্সফর্মার চুরি হয়ে যাচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় তা স্বীকার করেছেন। এখানে লোকসান হচ্ছে তার কারণ গ্রামে তার চুরি হয়ে যায়, ট্রান্সফর্মার চুরি হয়ে যায়, আপনার লিখিত বাজেট বক্তৃতায় তা স্বীকার করেছেন।

[5-50—6-00 P.M.]

তাহলে আপনি ট্রান্সমিশন লস কমাতে পারছেন না। আপনারা ট্রান্সমিশন ইকুইপমেন্ট রক্ষা করতে পারছেন না এবং আপনাদের ইলেকট্রিসিটি বোর্ডে লোকসান বাড়ছে। পশ্চিমবাংলার গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়ে গ্রামের সবুজ বিপ্লব রক্ষা করার যে দায়-দায়িত্ব আপনাদের ছিল আপনারা সেই দায়-দায়িত্ব পালন করতে পারছেন না, হোয়ার ইজ দি হরাইজন? আপনারা সরকারে আছেন। আমরা চাই আপনারা বিদ্যুৎ উৎপাদন করুন, এবং তা যদি পারেন তো ভালো? কিন্তু আজকে কি হচ্ছে? আপনাদের কোনও পলিসি নেই। সি.এস.ই. আগে টিটাগড়কে দিলেন, তারপর আর.পি. গোয়েঙ্কা তারা হলদিয়া পেলনা, হঠাৎ আপনি ডিসাইড করলেন যে, আর.পি.গোয়েঙ্কা নতুন কিনেছে, তাকে দিয়ে দেবেন। যখন দিচ্ছেন তখন বলছেন এস.ই.বি. লস, আর বজবজ ইন্ডাস্ট্রিয়াল কনজিউমারকে বেশি বিদ্যুৎ দেবে, বেশি দামে বিদ্যুৎ দেবে। আপনাদের এলাকার এস.ই.বি. সার্ভ করতে পারত, তাকে দিয়েছিলেন, তার ফলে কি হবে, এস.ই.বি.র লোকসান বাড়বে। এস.ই.বি. এতে আপত্তি করেছে, এই আপত্তি কাগজে বের হয়ে গেছে, আপনি আটকাতে পারেন নি। কি পলিসি বেসিসে প্রিভিয়াস প্ল্যানের বেসিসে। আপনি সি.এস.সি.কে বজবজ নতুন প্ল্যান করতে দিলেন। সাদার্ণ প্ল্যানিং স্টেশন তো রাজীব গান্ধী মহাশয় ১৯৮৬ সালে ক্লিয়ার করে গেছেন। হঠাৎ এস.ই.বি.কে বজবজ দেবার কি মানে? আপনারা বলছেন বক্রেশ্বর, লেট আস কাম টু বক্রেশ্বর। আপনি বলছেন বক্রেশ্বর আপনাদের মুশকিল আসান। আপনাদের যা অবস্থা তাতে বক্রেশ্বর ২১০ মেগাওয়াটের তিনটি ইউনিট হলেও আপনাদের প্রবলেম সলভ হবে না এবং আপনারা তো দেখেছেন ২১০ মেগাওয়াটের বিদ্যুৎ কেন্দ্র করে ১১/১২ বছর এমন কি ১৭ বছরও লাগবে এবং যে হারে বক্রেশ্বরকে টাকা দিচ্ছে তাতে ১০ বছরের আগে বক্রেশ্বর হবে? এ বছর বাজেটে কত টাকা দিয়েছেন? এই তো অসীম বাবুর বাজেট বক্তব্যে রয়েছে যে ১৩৪ কোটি টাকা। আপনারা সোভিয়েট লোন আশা করছেন? এখন সোভিয়েট লোনের ব্যাপারটা দেখা যাক। আপনাদের দুটো প্রস্তাব ছিল। একটা জাপানী প্রস্তাব ছিল, ডি.সি.পি.এলের একটা নিয়ে বিল্লা আর সোভিয়েট ক্রেডিট আসার কথা ছিল, এক সাথে ছিল; যখন আপনারা বললেন যে আপনারা নিজেরা করবেন, তখন ডি.সি.পি.এল. কে সার্ভে করতে দিলেন। ডি.সি.পি.এল একটা ডিজাইন দিল। মাটি কাটা, প্রাচীর দেওয়ার কাজ হল। মাননীয় সুব্রত মুখার্জি বক্রেশ্বরে জলের প্রব্লেমের কথা বলেছেন। তিলপাড়া-ময়ুরাক্ষীর জল শেষ হয়ে যাবে। তিলপাড়া ব্যারেজ থেকে জল নিলে বীরভূমের লোক জল পাবে না। সেখানে আর একটি প্রশ্ন। বক্রেশ্বরে সোভিয়েট ক্রেডিট হয়, টাস্ক ফোর্স আজ পর্যন্ত কোনও রিপোর্ট দেয়নি। সোভিয়েট ক্রেডিট কত পাচ্ছে, কি

টার্মসে আসবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি সোভিয়েট ক্রেডিট আসে, যদি ওরা বলে যে আমরা মেশিনারী দেব—এক তো সোভিয়েট ইউনিয়ন ২১০ মেগাওয়াটের ইউনিট তৈরি করছে না, আর দুটো যেখানে তৈরি করত সেখানে ট্রাবল হচ্ছে, কবে এসে পৌঁছাবে। আপনি এদিকে এ.বি..এল.কে বয়লারের অর্ডার দিয়েছেন। এ.বি.এল. চলুক। পি.এইচ.বি.কে বয়লারের অর্ডার দিয়েছেন, কোনটা করবেন? সোভিয়েট থেকে কোনও ইকুইপমেন্ট নেবেন? আপনি এই ইউনিটের অর্ডার ক্যান্সেল করবেন, না অর্ডারটা রাখবেন, এটা তো আপনাকে ক্লিয়ারলি বলতে হবে। যেভাবে আপনাদের বক্রেশ্বর এসেছে, যে হারে টাকা দিচ্ছেন তাতে ১০ বছরের আগে বক্রেশ্বর সম্পূর্ণ হবে না। ১০ বছরে পশ্চিমবঙ্গের পাওয়ারের ডিমান্ড কোনও জায়গায় গিয়ে পৌঁছাবে সে হিসাব করেছেন? যেটা আমি আপনাকে ফিগার দিয়ে বলেছিলাম। যেটা ৪/৬ পারসেন্ট ১৯৮৮-৮৯ সালে, আর ১৯৮৯-৯০ সালে যদি অ্যাভারেজ ২-৩ পারসেন্ট পাওয়ারের ডিমান্ড বাড়ে তাহলে তিন বছরে ১৫ পারসেন্ট সর্টেজ বাড়তে থাকবে। যদি ক্যাপাসিটি আর ডিমান্ডের মধ্যে সর্টেজ হয় তাহলে অ্যাকচুয়াল জেনারেশনে কত পারসেন্ট সর্টেজ হবে ভেবে দেখেছেন? তাকে সলভ করার প্ল্যান নেই। আপনি নতুন দুটি প্রকল্পের কথা বক্রেশ্বর আর সাগরদিঘি। এতদিন পরে যদি বক্রেশ্বরের এই অবস্থা হয়, তাহলে সাগরদিঘি কোথায় আছে, সাগরের জলের তলায়? পুরুলিয়ার পাম্পিং স্টেশন করবেন বলেছেন, সেটা কোথায় আছে? হোয়ার ইজ ইওর রিসোর্সেস? আপনারা বাজেট প্রভিসন নিয়ে কোথা থেকে টাকা তুলবেন? সেগুলিও ডিসাইড করতে পারলেন না। মহারাষ্ট্র ১৫ বছর আগে ডিভিসন নিয়েছে যে ওরা গ্যাসবেস পাওয়ার করবে, টাটাকে এতটা দেবে। মহারাষ্ট্র স্টেট ইলেকট্রিসিটি বোর্ড—নাগপুরে কয়লা আছে—এতটা করবে। আপনাদের একটা প্রোজেকসন নেই। ইলেকট্রিসিটি বোর্ডের চেয়ারম্যান খুঁজে পাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীর বন্ধুকে আনলেন, তিনি দু-চার দিন পরে চলে গেলেন। বামাললরি থেকে একজনকে নিয়ে এলেন, তিনিও দু-চার দিন পরে চলে গেলেন। আবার একজন ইকনমিস্ট ভদ্রলোককে নিয়ে এলেন। তিনি নিজে বিবৃতি দিয়ে বললেন যে, ব্যান্ডেল পঞ্চম ইউনিট না হওয়া পর্যন্ত বিদ্যুৎ সংকটের সুরাহা হবে না। প্রায়ই বলছেন যে পাওয়ার সেক্রেটারিরা মাঝ রাত্রে পাগলের মত বিদ্যুৎ চাইছে। তাতেও পাওয়ার সর্টেজ যাচ্ছে না। তাহলে কি? হু ইজ দি রেসপনসিবল অফ দি সর্টেজ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতে চাই যে এতদিন তো বিধানসভা চলছে। পাওয়ার নিয়ে আমাদের পক্ষ থেকে ৩০ বার চীৎকার করা হয়েছে। আপনি বিধানসভায় এসে একটা স্যময়ট স্টেটমেন্ট করতে পারতেন যে, এটা করতে পারব। আপনি তার কোনও চেষ্ট্যা করলেন না। যেটা চেষ্টা করা যেত পশ্চিমবঙ্গে সেদিকে আপনারা গেলেন না। আজকে নন-কনভেনশনাল সোর্স অফ এনার্জির ব্যাপারে কি করেছেন? গত বছরও আমি সোলার পাওয়ারের কথা বলেছি। বর্তমানে এই নন-কনভেনশনাল সোর্স অফ এনার্জি নিয়ে নানাভাবে কাজ হচ্ছে। লক্ষ লক্ষ গ্রাম, যেখানে আপনি বিদ্যুৎ পৌঁছে দিতে পারেননি, সেখানে এটা ব্যাপকভাবে করতে পারতেন। আপনারা এ-ব্যাপারে কোনও রিসার্চ করছেন না বা প্ল্যান্ট চালু করবার কোনও চেষ্টা করছেন না, চুরি বন্ধ করতে পারছেন না, ২৯০ মেগাওয়াটের প্ল্যান্টের

জেনারেশন বাড়াতে পারছেন না, ট্রান্সমিশন লস কমাতে পারছেন না, আপনারা ইলেকট্রিসিটি বোর্ডের মধ্যে শান্তি রক্ষা করতে পারছেন না, প্রাইভেট সেক্টর এবং পাবলিক সেক্টরের মধ্যে ব্যালেন্স করতে পারছেন না, হাইডাল কনটেন্ট বাড়াতে পারছেন না। আজকে বিদ্যুতের অবস্থা যেখানে পৌঁছেছে তাতে ফরাক্কা যদি না হত, যে ফরাক্কা ওয়াজ দি প্রবলেম চাইল্ড অফ এন.টি.পি.সি.. এবং চুখা না থাকলে গোটা পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে যেতো। ফরাক্কা হ্যাজ টার্নড অ্যারাউন্ড, উৎপাদনটা আজকে কোথায় নিয়ে তুলেছেন তাঁরা। এটা আপনারা পারলেন না। এই বিদ্যুৎ সমস্যাটা আপনার বা আমার কোনও ব্যক্তিগত সমস্যা নয়; এই রাজ্যের জীবন মৃত্যু, এই রাজ্যের ভবিষ্যৎ, এই রাজ্যের উন্নতি—এই সবকিছু এর সঙ্গে জড়িত। নেট আস পুট অল আওয়ার হ্যান্ডস্ টুগেদার। কিন্তু আমাদের মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন যে, আজ পর্যন্ত বিদ্যুৎ নিয়ে ক্যাবিনেটে আলোচনা করতে মুখ্যমন্ত্রী সাহস পাননি। জানি না, এখন ক্যাবিনেটে বিদ্যুৎ নিয়ে আলোচনা হয় কিনা, কিন্তু আজ পর্যন্ত বিদ্যুৎ নিয়ে রাউন্ড টেবল্ করলেন না। কখনও বলছেন এই করছি, কখনও বলছেন ঐ করছি, কিন্তু হয়ার ইজ দ্যাট এফোর্ট? আজকে স্টেটকে বাঁচাতে হবে, কারণ বিদ্যুতের এই সোচনীয় অবস্থা আর সহ্য করা যায় না। দিনের পর দিন প্ল্যান্ট খারাপ হয়ে পড়ে থাকে, রিপেয়ার হয় না। কিন্তু প্রথম দিকে ঐ কোলাঘাট ভালই চলতো, ইন ফ্যাক্ট পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের ঐ প্ল্যান্টের লোড ফ্যাক্টর হাই-ই ছিল, যদিও এন.টি.পি.সির মতো হাই নয়, কিন্তু আপনাদের কোনওটাতে এই এফোর্ট দেখাতে পারলেন না। আপনারা পার্টির লোকদের মবিলাইজ করলেন বক্রেশ্বরের জন্য রক্ত দিতে, কিন্তু ঐ সেন্টিমেন্ট জাগিয়ে হয়ত ভোট পাওয়া যায়, বিদ্যুৎ পাওয়া যায় না। ইলেকট্রিসিটি ইজ দি ক্রাকস্ অফ টু ডে'স সিভিলাইজেশন অ্যান্ড বাই নট প্রভাইডিং ইলেকট্রিসিটি ইউ হ্যাভ ফেইলড্ টু দ্যাট সিভিলাইজেশন। দি লেফটফ্রন্ট গভর্নমেন্ট হ্যাজ ফেইলড্ টু দি পিপল অফ ওয়েস্ট বেঙ্গল। মানুষকে আপনারা অন্ধকারে ডুবিয়ে দিয়েছেন। এখন এর থেকে বুঝে দেখুন, ১৯৯০-৯১ সালের মুখে দাঁড়িয়ে আপনাদের ইমিডিয়েটলি পাওয়ার জেনারেশন বাড়াতে হবে, ট্রান্সমিশন লস্ কমাতে হবে, স্মলার লেভেলে নন্-কনভেনশনাল এনার্জি অফ সোর্সেস ব্যবহার করতে পারেন এবং এইসব করে কিছুটা কাজ অন্তত আপনাদের দেখাতে হবে, নইলে যে পরিসংখ্যান দেখিয়েছেন তাতে ১৯৩ কোটি টাকা চাইবার কোনও অধিকার আপনার নেই। এই কথা বলে ব্যয়-বরাদ্দের বিরোধীতা করে এবং আমাদের আনিত কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

(এই সময় সভা সন্ধ্যা ৬.৩০ মিনিট পর্যন্ত মুলতুবি হয়ে যায়।)

## After Adjournment

[6-30—6-40 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় যে বাজেট এই সভায় পেশ করেছেন তাকে আমি সর্ব্বান্তকরণে সমর্থন করছি। তিনি যে ১৯৩ কোটি ৫১ লক্ষ ৭১ হাজার টাকার বাজেট এনেছেন আমি সেটা সমর্থন করছি এবং

এই খাতে আরও টাকা দিলে আমি আরও বেশি করে সমর্থন করতাম। আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি তাঁর বাজেটের মাধ্যমে সত্য তথ্য উৎঘাটন করেছেন বলে। তিনি সাহসের সঙ্গে বলতে পেরেছেন প্রকৃত বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে, সেই জন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। তিনি একটা আত্ম সমালোচনামূলক বাজেট করার সাহস দেখিয়েছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমিও এই ব্যাপারে একটু আত্মসমালোচনা করবো সেটা আমি আগে থেকেই বলে নিচ্ছি। কিন্তু কংগ্রেসের পক্ষ থেকে যা বললেন যে মন্ত্রীর পদত্যাগ চাই, এটা আমি মেনে নিতে পারছি না। আজকে মন্ত্রীর কাঁদে যে দায় ভার এসে পড়েছে এটা কি এক দিনের ঘটনা? এটা কি এক দিনের ব্যাক লোড? কংগ্রেস আমলের এই ব্যাক লোড আজকে মন্ত্রী মহাশয়কে বহন করতে হচ্ছে। সাঁওতালডির জন্ম হয়েছিল কংগ্রেস আমলে, আর সেই সাঁওতালডি জন্ম থেকেই রুগ্ন, এটা সবাই জানে। এখানকার ৪টি ইউনিটের মধ্যে কোনও দিন কোনটা ঠিকভাবে চলে না। তার সঙ্গে এখানে নাসকতা মূলক কাজ লেগেই আছে, নিম্ন মানের কয়লা সরবরাহ—এই সমস্ত বহু পুরানো ব্যাপার। সেই সমস্ত ব্যাক লোড তাঁকে বইতে হচ্ছে। আজকে ব্যান্ডেলের অবস্থা একটু ভাল, কিন্তু ব্যান্ডেল ক্রমশ দেখা শোনার অভাবে নষ্ট হয়ে যাচ্ছে এবং নষ্ট হয়ে গেছে, এই কথা কারো অস্বীকার করার উপায় নেই। আজকে মন্ত্রী মহাশয়ের সততা, নিষ্ঠা, একাগ্রতা, আন্তরিকতা থাকা সত্বেও আজকে নিরবচ্ছিন্ন অন্ধকার অক্টোপাশের মতো ঘিরে ধরেছে, এই কথা অস্বীকার করার উপায় নেই। আমার নির্বাচনী কেন্দ্রে গত ৫ দিন ধরে কোথাও বিদ্যুৎ নেই, পাম্প সেট চলছে না, চাষীরা হতাশ হয়ে পড়েছে, এটা অত্যন্ত বেদনাদায়ক অবস্থা। কিন্তু কেন এটা হল এই কথা তো মাননীয় সুদীপবাবু একবারও জিজ্ঞাস করলেন না? যে জায়গাটাতে আমি বেশি করে জোর দিতে চাই তা হলো উদ্বেগজনক উৎপাদনোত্তর [illegible]টন জনিত বিদ্যুৎ অপচয় যাকে বলি ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন লস। রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় মোট বিদ্যুতের ২১.৫ শতাংশ এইভাবে অপচয় হয়, এই কথা মন্ত্রী মহাশয় স্বীকার [illegible]। এখন বোধ হয় এই অপচয় ২৩ শতাংশের কাছাকাছি। সারা ভারতের গড় ১৮ বা ১৯ শতাংশ। ১৯৭৬-৭৭ সালে সারা ভারতের গড় ছিল ১৯.৭৯ শতাংশ, পশ্চিমবঙ্গের ছিল ১১.২০ শতাংশ। রাজ্য বিদ্যুৎ পর্ষদের সভাপতি আশাকরি, এই তথ্য সমর্থন করবেন। যদি তাই হয় তাহলে এই কয়েক বছরের মধ্যে এত ট্রান্সমিশন লস্ বাড়ল কেন? এটা নিয়ে চিন্তা করার সময় এসেছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে বিদ্যুৎ চুরি, ভুল মিটার রিডিং, কম মিটার দেখানো, গোলমেলে মিটার ঠিক না করা ইত্যাদির ফলে বিদ্যুৎ পর্ষদের প্রভূত ক্ষতি হচ্ছে। আমরা পঞ্চায়েতকে দায়িত্ব দিয়েছিলাম। আমরা আশা করেছিলাম যে পঞ্চায়েত ভাল কাজ করবে, কিন্তু পঞ্চায়েতের কাজের ব্যাপারে যা শুনছি, এই ব্যাপারে পঞ্চায়েত খুব আগ্রহ দেখাচ্ছে না। চুরি ধরতে বা ট্রান্সমিশন লাইনের যে জিনিসপত্র চুরি হচ্ছে তারজন্য ইঞ্জিনিয়াররা কিছু বলেন না। তাঁরা বলেন যে এটা এস.ই.বি.এর জিনিস। চুরি ধরা পড়ছে, কিন্তু ধরা পড়ার পর চলে যাচ্ছে। হুকিংয়ের ব্যাপারে পঞ্চায়েত বিশেষ আগ্রহ দেখাচ্ছে না। বিলএর ক্ষেত্রে পঞ্চায়েত বাড়িতে বসেই বিল তৈরি করছে। আমার মনে হয়, এই বিষয়গুলো চিন্তা

করা দরকার। এইভাবে জাতীয় অর্থের ক্ষতি হচ্ছে। যে বিপুল পরিমাণে এইভাবে ক্ষতি হচ্ছে তাতে এন.টি.পি.সি. সমীক্ষা করে দেখেছে এবং তারা বলেছে যে এই ক্ষতির এক পারসেন্ট বাঁচাতে পারলে পাঁচশো কোটি টাকা বাঁচানো যেতো এবং সেই টাকা দিয়ে ২৫০ মেগাওয়াটের একটি তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরি করা যেতো। এই ট্রান্সমিশন লস্ যা হচ্ছে তারজন্য একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি করা দরকার। আমার নিজের অভিজ্ঞতা থেকে দেখেছি যে আমাদের জেলাতে বিদ্যুতের অভাব নেই, অথচ গ্রামে বিদ্যুৎ দিচ্ছেন না। এই সম্বন্ধে মন্ত্রী মহাশয়কে আগেও বলেছি এখন আবার বলছি। গ্রামে ট্রান্সমিশন লাইন যা আছে তাতে পুরোপুরি চলছে না এবং এরজন্য একটা কমিটি করা দরকার সারা পশ্চিমবাংলার জন্য। এই ব্যাপারে আমরা যদি চিন্তা ভাবনা করি তাহলে ভাল হয়। ভারতবর্ষে যেখানে ১৮ পারসেন্ট, আমাদের এখানে সেটাকে ২১-২৩ পারসেন্ট নামিয়ে আনতে পারলে ৭০-৮০ কোটি টাকা বাঁচবে। এটা করতে পারা যায় যদি দুর্নীতি পরায়ন অসৎ কর্মচারী যারা আছে তাদের মদত যদি না থাকে এই সমস্ত ব্যাপারে। আমি দেখেছি যে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভুত। ইঞ্জিনিয়ারদের কোনও ক্ষমতা নেই। একজন লোক হুকিংয়ে সাহায্য করছে, তাকে ট্রান্সফারের ক্ষমতা নেই ইঞ্জিনিয়ারের। সেই ক্ষমতা কলকাতায় এসে কুক্ষীগত হয়ে রয়েছে। এই অবস্থায় সেই ইঞ্জিনিয়ার কাজ করবে কেন? সেজন্যই কাজ করে না। পর্ষদের আর্থিক অবস্থা ক্রমশ দুর্বল হয়ে গিয়েছে, ১৯৮৮-৮৯ সালে পর্ষদের বিদ্যুৎ বিক্রয় যেখানে ছিল ৪১৮.৫ কোটি টাকা, সেখানে ১৯৮৯-৯০ তে এসে দাঁড়িয়েছে ৫৪৮.৬০ কোটি টাকা। পর্ষদকে চড়া দামে বিদ্যুৎ কিনতে হচ্ছে এন.টি.পি.সি., ডি.ভি.সি., এন.এইচ.পি.সি., ডব্লু.বি.পি.ডি.সি. থেকে। পর্ষদের চেয়ারম্যান অধ্যাপক দেবকুমার বসু চেম্বার অব কমার্সের এক সভায় কিছু দিন আগে এক বক্তব্য রেখেছিলেন এবং খবরের কাগজে তা বেরিয়েছে। তিনি দাবি করেছেন, সি.ই.এস.সি.কে বিদ্যুৎ দিতে হবে। তিনি স্বখেদে বলেছেন পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের অবস্থা হয়ে দাঁড়িয়েছে গ্রামীন বিদ্যুৎ পর্ষদের মতো। পর্ষদ ইউনিট পিছু বিদ্যুতের দাম ২৬ পয়সার বেশি চাইতে পারছে না আর অন্যদিকে ৫৬-৫৮ পয়সা দিতে হচ্ছে এন.এইচ.পি.সি.কে, এন.টি.পি.সি.কে ৭০ পয়সা, কোলাঘাটকে ৮২ পয়সা। অধ্যাপক বসুর ধারণা, পর্ষদের লোকসান ১২০ কোটি টাকায় দাঁড়াবে।

[6-40—6-50 P.M.]

ডঃ বসুর ধারণা ১৯৮৯-৯০ সালে পর্ষদের লোকসান ১২০ কোটি টাকায় দাঁড়াবে। ১৯৮৮-৮৯ সালে ছিল ৯৮ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে এই লোকসান ১৩৫ কোটি টাকায় লাফিয়ে উঠেছে। কিন্তু সি.ই.এস.সির রমরমা অবস্থা। ১৯৭৯-৮০ সালের থেকে ১৯৮৮-৮৯ সালে তাদের বিক্রয় বাবদ ১০০.৪২ থেকে ৪৪৭.৬৮ কোটি টাকায় লাফ দিয়ে উঠেছে। আর কর প্রদানোত্তর না মুনাফা ১২.৭৭ কোটি টাকা বেড়েছে। ১৯৮৭-৮৮ সাল থেকে ১৯৮৮-৮৯ সালে এ আয় বেড়েছে ৩৭২ কোটি থেকে ৪৪৭.৬৮ কোটি টাকা মুনাফা। ১৯৮৩ সালে ৫ কোটির থেকে ১২.৭৭ কোটি টাকা মুনাফা করেছে। ১৯৮১-৮২ সাল থেকে

১৯৮৭-৮৮ সালের মধ্যে সি.ই.এস.সি একটানা ট্যাকল দেয়নি। আমার বক্তব্য সি.ই.এস.সিকে আমরা কেন জামাই আদরে রাখবো? মাননীয় মন্ত্রীকে বলবো তাঁর পূর্বসুরী প্রয়াত শঙ্কর গুপ্তর আমলে সি.ই.এস.সি.কে নিয়ে পর্ষদের যে তদন্ত রিপোর্টটা বেরিয়েছিল সেটা পড়তে। অধ্যাপক বসুর ক্ষোভ একদিনে দাম ওঠেনি, সি.ই.এস.সি. সাধারণ গ্রাহকের কথায় কখনো ভাবে না। লোড শেডিং এর দাপটে তাদের প্রাণই ওষ্ঠাগত। সম্ভবত ১৯৮৪ সালে বর্তমান শ্রমমন্ত্রী দি হেরল্ড রিভিউয়ের সাপ্তাহিকের সংবাদদাতাকে বলেছিলেন সি.ই.এস.সির লোড শেডিং এর ফলে সাধারণ গ্রাহকরা বড় বড় শিল্পপতিদের সংস্থাগুলি এর আওতায় পড়ে না। সি.ই.এস.সি. সম্পর্কে বলছি তা নতুন কিছু নয়, প্রয়াত জ্যোতির্ময় বসুর সংসদে বক্তৃতা অনেকেরই মনে থাকার কথা, সি.ই.এস.সি এখন গোয়েঙ্কাদের হাতে অর্থাৎ আর পি জি এন্টার প্রাইজের কবলে। গোয়েঙ্কার শেয়ার ১৯ শতাংশ কিন্তু রাষ্ট্রায়ত্ত অর্থ সংস্থাগুলির শেয়ার প্রায় ৪৭ শতাংশ। তবুও কার্যত মালিকানা গোয়েঙ্কার অর্থাৎ পরের ধনে পোদ্দারি যাকে বলে। আমাদের সি.ই.এস.সি বজবজে ৫০০ মেগাওয়াট প্রজেক্ট করবে। সি.ই.এস.সি এতবড় ম্যাসিভ প্রোজেক্ট আগে কখনো গ্রহণ করেননি। সি.ই.এস.সি.র এস্টিমেট ৯০০ কোটি টাকা। আমরা যতদূর জানি কস্ট নর্ম এক মেগাওয়াটের জন্য ২ কোটি টাকা দাঁড়াবে হাজার কোটি। এটা সি.ই.এস.সিকে করতে হলে নিজস্ব তহবিল থেকে কম পক্ষে ১৮০ কোটি টাকা বেরুবে। বাজার থেকে সংগ্রহ করতে পারে ৭২০ কোটি টাকা আর সি.ই.এস.সির আছে রিজার্ভ ১০ কোটি টাকা। গোয়েঙ্কার নিট ৭৬ কোটি টাকা এবং আরেকটি আর্থিক সংস্থা ১৫ কোটি দেবে। এ ছাড়াও তাদের আছে (১) হলদিয়া ডাউন স্ট্রীম, (২) লেফেক্স পেট্রোকেমিক্যাল আমার সন্দেহ গোয়েঙ্কার এতবড় প্রজেক্ট করতে পারবে কিনা। গোয়েঙ্কারা যতদূর জানা যায় সম্পূর্ণ নতুন ইন্ডাস্ট্রি করে নি। তবে একটি কথা না বলে আমি পারছি না যে, যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে গ্রামে গ্রামে যে কবে বিদ্যুৎ পৌছবে সেই বিষয়ে সন্দেহ আছে। যেসব লোক বিদ্যুতে কাজ করছেন তারা ঠিকমত কাজ করেনা। সন্ধ্যের পরে গ্রামকে গ্রাম একেবারে অন্ধকার হয়ে থাকে। আমি সেইজন্য বলছি এর একটা ব্যবস্থা করুন। মাননীয় মন্ত্রী মাঝেমাঝেই বলেন যে সততা থাকলে অর্দ্ধেক কাজ হয়ে যায়। সততা দিয়ে সব কাজ হয় না, কাজ করাবার ক্ষমতা থাকা চাই, আজকে গ্রামে গ্রামে ১০০ টি ক্ষেত্রে হুকিং হচ্ছে, সেখানে আপনারা এক্জিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বদলি করতে পারছেন না; সেইজন্য আমি বলছি আপনাকে একটু ভাবতে হবে। আর একটি কথা বলি সব জায়গায় পঞ্চায়েত করায় মিটিংয়ে আমাদের মেম্বারদের কিছু বলার অধিকার থাকে না অথচ নর্থ বেঙ্গল বিদ্যুৎ চুরি হয়। পাওয়ার সাপ্লাই কমিটির মিটিং ডাকা হলো ২১-৩ তারিখে, আমি টেলিগ্রাম করে বললাম in view of the Assembly Session please revise the meeting date on any saturday. তার জবাবে উনি জবাব দিলেন যে এটা করা যাবে না। আমাদের উত্তরবঙ্গের জন্য চীফ ইঞ্জিনিয়ার আছেন তারও মিটিংয়ে যাওয়ার কথা কিন্তু তিনি কোনওদিন যান না। উত্তবঙ্গের জন্য যে চিফ ইঞ্জিনিয়ার আছেন তিনি সল্টলেকে বসে আছেন, সল্ট লেক থেকে তিনি উত্তরবঙ্গের অবস্থা কেমন করে দেখবেন। এই কমিটির তো কোনও মূল্য নেই।

সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার তিনি কমিটির মিটিংয়ে যা বলেন মুখেও তাই বলেন, চীফ ইঞ্জিনিয়ারের যাওয়ার কথা, চেয়ারম্যান, ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, ক্যালকাটা তারও সেখানে যাওয়ার কথা, কিন্তু তিনিও যাননা। দক্ষিণবঙ্গে বিদ্যুৎ না থাকলে কাগজে ছাপা হয়, উত্তরবঙ্গের শহরে বিদ্যুৎ না থাকলে কিন্তু কাগজে ছাপা হয় না—আমাদের ওখানে পাঁচদিন বিদ্যুৎ নেই, এটা কিন্তু অনেকেই জানে না। উত্তরবঙ্গের চিফ ইঞ্জিনিয়ার যাতে শিলিগুড়ি বা অন্যত্র থাকেন তার জন্য ব্যবস্থা করুন। তৃতীয় কথা হচ্ছে গ্রামের যে অবস্থা '৭৭ সালে ছিল সেই অবস্থা যদি উন্নতি করা যায় এবং তার জন্য যদি সম্ভব হয় একটা কমিটি গঠন করুন। সেই কমিটি গ্রামাঞ্চলে ঘুরে দেখবে যে গ্রামাঞ্চলের কি অবস্থা হচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে আমরা দেখেছি যেখানে হয়ত কোনও পোস্টের জন্য লোক দরকার সেখানে কিন্তু সেই পোস্ট খালি পড়ে আছে। সেখানে হয়ত দুই জন শ্রমিক আছে, তারা সব কাজ করতে পারে না, সেইজন্য শূন্যপদগুলি যাতে অবিলম্বে পুরণ করা যায় তার জন্য অনুরোধ করছি। আর একটি বিষয় হচ্ছে যত কথা আমরা আপনাকে লিখি বা আপনার উপরে লিখি কেউ কিন্তু সেব্যাপারে জবাব দেয় না যে এটা করা যায় না। আবার এও দেখেছি যে এনকোয়ারি হয়েছে কিন্তু যারা যায় তারা আমাদের সঙ্গে যোগাযোগ করে না, যোগাযোগ করলে আমরা বলতে পারি। আবার একটা জায়গায় তিনটি পোস্ট পড়েছে—সেটা আমরা লিখেছি—কিন্তু সেখানে কোনও বিদ্যুৎ গেল না। এই ব্যাপারে চিফ ইঞ্জিনিয়ারকে বলা হয়েছে কিন্তু কোনও ফল হচ্ছে না। আমার অভিযোগ উত্তরবঙ্গ যে বঞ্চিত হচ্ছে তার জন্য সেখানে একজন চিফ ইঞ্জিনিয়ারকে বসান, ঐখানে পোস্টিং করুন এবং সেখানের যে অবস্থা সেটা দূর করা হোক, এই বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50—7-00 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন আমি তার বিরোধীতা করে এবং আমাদের কাট-মোশনগুলিকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে বলি গ্রামাঞ্চলে মানুষের বিদ্যুৎ-র সম্বন্ধে কি ধারণা—আজকে সকালে উলুবেড়িয়া থেকে আসছিলাম, আমি ডেলি প্যাসেঞ্জারি করি, সমস্ত কাগজপত্রগুলি ছিল আমার কাছে, আমার বন্ধুরা আমার হাতে কাগজপত্রগুলি দেখে তারা বলল অমর বাবু কোথায় চললেন, আমি বললাম আজকে বিদ্যুৎ নিয়ে আলোচনা আছে তখন শুনে বলল যে ওখানে তো শুধু আলোটাই করবি, আর চেনাটা নিয়ে ফিরবি। এর থেকেই বোঝা যায় যে আজকে বিদ্যুৎ নিয়ে মানুষের মধ্যে কি রকম সৃষ্টি হয়েছে। আজকে বিভিন্ন ব্যক্তি মন্ত্রীর প্রশংসা করলেন কারণ উনি খুব সহজভাবে বাজেটে অবস্থাটা স্বীকার করেছেন, উনি বলেছেন ৯০ সালে গ্রীষ্মকালটা কষ্টের মধ্যে দিয়ে যাবে, কিন্তু আগামী দিনগুলিতে পশ্চিমবঙ্গের অবস্থা একটু ভাল হবে। পজিশনটা কি? সেটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? মাননীয় বিদ্যুৎমন্ত্রী একটু অনুগ্রহ করে বলবেন? আমরা দেখতে পাচ্ছি, উনিও বলছেন যা যা হবে, যেমন দূর্গাপুর, সাঁওতালডি, কোলাঘাট এর মেরামত থেকে শুরু করে

বক্রেশ্বরের তিনটে ইউনিট থেকে শুরু করে সি.ই.এস.সি.র সাট ডাউন ইউনিট থেকে আরম্ভ করে, তারপর ওখানে কপাহেলগাঁওতে এক, দুই, তিন, চার করে ২১০ মেগাওয়াটের ৪টে করে এবং তালচেরে ৫০০ মেগাওয়াটের। ১৯৯৪-৯৫ সালে আপনার হিসাব অনুযায়ী প্রোডাকশন হবে ৫ হাজার ২৫৫ মেগাওয়াট। এটা হবে আপনি বলছেন ১৯৯৪ সালে। বর্তমানে মহারাষ্ট্রে যা হয় তার ৫০ শতাংশ (পারসেন্ট) হচ্ছে এটা। অতএব ১৯৯৫ সাল পর্যন্ত অপেক্ষা করে বসে থাকতে হবে, এবং তারপর পশ্চিমবাংলা সাবলম্বী হবে, পশ্চিমবাংলার ছাত্র-ছাত্রীরা নির্ভয়ে পড়াশুনা করতে পারবে, নির্ভয়ে পরীক্ষা দিতে যেতে পারবে, পশ্চিমবাংলার গৃহস্থরা হাঁফ ছেড়ে বাঁচবে, পশ্চিমবাংলার কৃষক যাঁরা চাষ করেন তাঁরা পাম্প সেট চালাতে পারবে। এই অবস্থা সৃষ্টি হয়েছে। আপনি জানেন, বিদ্যুৎ ছাড়া পশ্চিমবাংলায় কিছু হবে না, পশ্চিমবাংলার অগ্রগতি সম্ভব নয়। আপনারা যতই কংগ্রেসকে গালিগালাজ করুন, সংবাদপত্রের কর্মিদের গালিগালাজ করুন, এতে কিন্তু সমস্যার সমাধান হবে না। এতে কিন্তু পশিমবাংলা কোনও মতেই এগিয়ে যাবে না বরঞ্চ পশ্চিমবাংলা পিছিয়ে পড়বে। এই হচ্ছে বাস্তব অবস্থা। আপনি বলছেন যে, কেন্দ্রীয় প্রজেক্টগুলি ঠিকমতন কাজ করছে না, কিন্তু ঘটনাটি কি তাই? এটা আমার ধারণা ছিল না যে, বামফ্রন্টের মন্ত্রী হলে দুটো কান কাটাই হতে হবে, লজ্জা বলে বস্তুত কিছু থাকবে না, এটা কি অবস্থা হচ্ছে বলুন তো? কেন্দ্রীয় প্রজেক্টগুলিতে বিদ্যুৎ উৎপাদন হয় ৪৫ থেকে ৫৫ পারসেন্ট, অর্থাৎ এরা উৎপাদন করে, আর আপনারা করেন ৩০ থেকে ৩৫ পারসেন্ট। এই হচ্ছে পরিস্কার চিত্র। মাননীয় বিদ্যুৎমন্ত্রী, এবারে আমি আপনার কাছে একটু গ্রামবাংলার চিত্রটা তুলে ধরি, মাননীয়া বিদ্যুৎ সচিব, একটা সার্কুলার দিলেন তিনি কি বললেন তাতে? উনি বললেন, সার্কুলার নাম্বার ১১৮৪০ পাওয়ার, ডেটেড ২৭-২, এতে তিনি সমস্ত জেলা শাসকদের কাছে নির্দেশ পাঠালেন এবং বললেন গ্রামে ৫ টা থেকে ১০ টা অবধি পাম্প সেট চালাতে পারবে না কৃষকরা, এটা উনি আগে ভালো করতেন, তাহলে চাষীরা শুরু করতেন না। তারপর দেখুন, কলকাতায় যাঁরা বিজ্ঞাপন দেন, তাঁদের সেখানে বিজ্ঞাপন দেওয়া বন্ধ করতে হবে। কলকাতায় তারা এয়ারকুলার চালান তাঁদের বন্ধ করতে হবে, কলকাতায় যাঁরা এয়ার কন্ডিশন চালান তাঁদের এইসব বন্ধ করতে হবে এবং ৮ টার আগে সমস্ত দোকান বন্ধ করতে হবে। কিন্তু কি ঘটনা ঘটলো? লোকে এইগুলির কোনও দাম না দিয়ে ছেঁড়া কাপড়ের মতন, কাগজের মতন ছুঁড়ে দিলো। গ্রামাঞ্চলে কৃষকদের উপর অত্যাচার করা হলো, কোনও আইন আছে? আমরা জানি, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আপনি চলে যাবেন, আমি আপনার কাছে একটি কথা নিবেদন করতে চাই, আপনি অত্যন্ত ভালোভাবে শুনুন। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে বিদ্যুতের কি অবস্থা? ছোট কথায় উদাহরণ দি. আপনার মত অনুযায়ী যদি বলি, ১০০ মেগাওয়াট যদি ঘাটতি থাকে ২৪ ঘন্টায়, তাহলে ১ ঘন্টা করে লোডশেডিং হবার কথা কিন্তু মাননীয় বিদ্যুৎমন্ত্রী আপনি অনুগ্রহ করে বলুন, ২৪ ঘন্টা যদি লোডশেডিং হয় তাহলে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে সেটা কিন্তু জানা যায় না। আমি আপনাকে অনুরোধ করবো, একটা গ্রুপ ইলেকট্রিসিটি সাপ্লাই কে দিয়ে ২০টা জোন ভাগ করে ইলেকট্রিসিটি রিডিং করুন, দেখা যাক কি হয়? বড় বড় কথা বলে

লাভ কিছু হবে না, কংগ্রেসকে গালিগালাজ করে কিছু হবে না, সংবাদপত্রের কর্মিদের গালিগালাজ করে কিছু হবে না। আপনি ২০ টা গ্রুপ ইলেকট্রিক সাপ্লাইয়ের ২০ টা এলাকার দিন রাতের হিসাব নিয়ে বলবেন গ্রামাঞ্চলে কত ঘন্টা বিদ্যুৎ থাকে। আমাদের হিসাব সপ্তাহে ১৪ থেকে ২০ ঘন্টার বেশি বিদ্যুৎ থাকে না। অথচ ১৯৩ কোটি টাকা পাশ করিয়ে দিতে হবে, একটা অকমর্ণ্য দপ্তরের হাতে টাকা দিতে হবে তুলে। ১৩ বছর ধরে আপনারা ছেলে মানুষী করলেন। বীরেন বাবু সাঁওতালদির কথা বলেছেন। সাঁওতালদিতে অংশুমান ঘটক ছিলেন। আজকে সাঁওতালদির যে ডেফিসিয়েন্সি যারজন্য গোটা পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহ ব্যাহত হচ্ছে সেই সাঁওতালদির জেনারেশনের প্রাইজ পদে ব্যান্ডেলের কোক হ্যান্ডিলিং পাম্পিং-এর যিনি সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার অরুন বসু বলে একজন ভদ্রলোককে জি.এম করে দিলেন। কি যোগ্যতা তাঁর আছে? সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার থেকে জি এম হতে গেলে তার বিভিন্ন রকমের স্টেজ আছে, সমস্ত ক্যাটিগোরির মানুষকে সুপারসিড করে এই অরুন বসুকে সেখানে জি এম করে দিলেন। আজকে সেখানকার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। সাঁওতালদিতে প্রথমে ছিলেন কে এন মিত্র, তিনি ডি.ভি.সি থেকে এসেছিলেন, তিনি সেখানে চলে গেছেন। আপনারা কি যুক্তি দিচ্ছেন—বজ্রপাত হচ্ছে, তাই বিদ্যুৎ উৎপাদনের যন্ত্রাংশ নষ্ট হয়ে যাচ্ছে। দেশি মাল যেগুলি ব্যবহার করে সেগুলি ভাল নয়। এগুলি কি যুক্তি? আপনি বলেছেন যে দেশি যন্ত্রপাতির উপর নির্ভর করে পশ্চিমবঙ্গের নাভিশ্বাস উঠেছে, বিদেশি বজ্র নিরোধক যন্ত্রপাতি বসাতে পারছেন না। যন্ত্রপাতির নিরাপত্তার প্রশ্ন যেখানে জড়িত রয়েছে সেখানে এই প্রশ্ন কি খাটে? আপনার ছেলের যদি হার্ট অপারেশনের প্রয়োজন হয় তাহলে কি আপনি বাজারের সস্তা ভাল্‌ভ কিনে আপনার ছেলের জীবনের নিরাপত্তাকে বিঘ্নিত করবেন? আমার পূর্ববর্তী বক্তা সরকারি দলের একজন বন্ধু বক্রেশ্বরের কথা বললেন, আমরা বক্রেশ্বরের বিরোধীতা করছি না, কেন বিরোধীতা করবো? আমি বলব ছাগল দিয়ে জাব কাটানো যাবে না, এই অ্যাডমিনিস্ট্রেশন দিয়ে এই মেশিনারি দিয়ে এই সচিব দিয়ে বক্রেশ্বর হবে না। আপনি বক্রেশ্বরের কথা বললেন কিন্তু এবারের বাজেট বক্রেশ্বরের জন্য টাকা-পয়সা কিছু ধরেননি। রক্ত বেচে ঘাম বেচে নির্বাচনী স্ট্যান্ট দেওয়া যায়, আবেগ ছড়ান যায় কিন্তু বিদ্যুৎ উৎপাদন হয় না, দেশকে চালান যায় না। রক্ত বেচে ৫ কোটি না হয় ১০ কোটি টাকা পাবেন, কি ১৫ কোটি টাকা পাবেন, তাহলে কেন এবারের বাজেটে সেই টাকা বরাদ্দ করা হল না? সেই টাকা পার্টি ফান্ড, না, কোন ফান্ডে গেল? আজকে বক্রেশ্বরের জন্য আপনারা সোভিয়েট ঋণের ভরসায় রয়েছেন। বক্রেশ্বর নিয়ে এত হৈচৈ, এত চিৎকার, এত আওয়াজ, অথচ পরিকল্পনা খাতে একটা পয়সাও বক্রেশ্বরের জন্য বিদ্যুৎ দপ্তর বরাদ্দ করলেন না। এর কারণ ১৩৪ কোটি টাকা কেন্দ্র থেকে সাহায্য পাবেন, তার উপর নির্ভর করে বক্রেশ্বর হবে। বক্রেশ্বর শুধুমাত্র বিদ্যুৎ উৎপাদনের জন্য, এটা হল কেন্দ্র আর রাজ্যের লড়াই, এ হল সেন্টিমেন্টের লড়াই, এ হল বামফ্রন্টের অস্তিত্ব রক্ষার লড়াই। কিন্তু আজকে কেন্দ্রে সরকার পরিবর্তন হয়েছে, এখন আর সেন্টিমেন্টের মূল্য নেই, ছোট ভাই হিসাবে আপনাকে অনুরোধ করব যে আপনি পদত্যাগ করুন, আপনি একটা এগজাম্পল ক্রিয়েট করুন, আপনি শহীদ

হোন, আপনি বলুন যে আমি পারছি না এই অকর্মণ্য দপ্তরকে নিয়ে। সেই দপ্তরের চেহারা শুধুমাত্র রয়েছে। যদি আর কারোর কাছে সম্মান না পান আপনার বাড়ির লোকের কাছে তো সম্মান পাবেন। এই কথা বলে আপনার বাজেটের বিরোধীতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, আমি দীর্ঘদিন গ্রামের বাসিন্দা এবং সেই সূত্রে কংগ্রেস আমলে দেখেছি যে, ব্লকের পর ব্লক কোথাও বিদ্যুৎ ছিল না। আলো বলতে কেবল লণ্ঠনের আলো, আর শুক্লো পক্ষের আলো—এছাড়া আর কোনও আলো ছিল না। আজকে সেই গ্রাম বাংলায় মধ্যবিত্ত , নিম্ন মধ্যবিত্তের ঘরে আলো জ্বলে, ফ্যান ঘোরে। হ্যাঁ, লোড শেডিং হয়, এটা ঠিক, কিন্তু তবুও তো ফ্যান ঘোরে, আলো জ্বলে। ১৯৭৭ সালের আগে গ্রামবাংলায় এটা প্রত্যাশা করা ই যেত না। কোথাও কোথাও হয়ত বড় লোকের ঘরে আলো জ্বলতো। আর মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তর ঘরে আলো জ্বলতো না। কিন্তু তবুও বলছি লোডশেডিং হলেও আজকে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তের ঘরে আলো জ্বলছে, ফ্যান ঘুরছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবুরা যখন মন্ত্রী ছিলেন তখনকার সময়ের যদি বিধানসভার কার্য বিবরণী পড়া যায় তাহলে দেখা যাবে যে, তখন থেকেই এই লোডশেডিং-এর উৎপাত শুরু হয়েছে। আজকে তীব্রতার কারণ হচ্ছে পশ্চিমবাংলার মানুষের এই বিদ্যুতের চাহিদা বেড়েছে। উৎপাদনও বেড়েছে, কিন্তু চাহিদাও বেড়েছে। মানুষের যে পরিমান চাহিদা বেড়েছে সেই পরিমান বিদ্যুৎ উৎপাদন হচ্ছে না। সেই জন্য আজকে সংকট দেখা দিয়েছে। বিদ্যুৎ উৎপাদন যে অনেকগুন বেড়েছে, তার পরিসংখ্যানও দেওয়া আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দু একটি দীর্ঘ মেয়াদী পরিকল্পনার কথা বলা হয়েছে স্থায়ী সমস্যার সমাধানের জন্য, বিদ্যুতের চাহিদা মেটানোর জন্য। সেই সব দীর্ঘ মেয়াদী পরিকল্পনার ক্ষেত্রে আপনারা বলছেন দেরি হয়ে যাবে। ১৩ বছর আছেন—দেরি হয়ে যাচ্ছে। হবেই তো। বিদ্যুতের ব্যাপারে পশ্চিমবাংলায় একটা সংকট ছিল। তা থেকে উদ্ধার পেতে গেলে সর্ট টার্মে কিছু হয় না। বিদ্যুৎ দেশলাই নয় যে, জ্বালিয়ে দিলাম, হয়ে গেল! এইভাবে হয় না। দীর্ঘ মেয়াদি সমাধান করতে হবে। রাজ্য সরকার সেদিক থেকে চেষ্টা করে চলেছেন। একটা সময় কেন্দ্রের পূর্বতন কংগ্রেস সরকারের অসহযোগিতা ছিল। তবে রাজ্য সরকারের প্রচেষ্টা আছে। রাজ্য সরকার নিজস্ব উদ্যোগে বক্রেশ্বরের পরিকল্পনা নিয়েছে। বক্রেশ্বর হতে সময় লাগবে। কিন্তু দীর্ঘ মেয়াদী পরিকল্পনা ছাড়া তো কোনও পথ নেই। এর আগে সৌগতবাবু বক্তৃতার সময় সাগরদিঘির কথা বললেন। সাগরদিঘির কাজ তলিয়ে গেছে। মুর্শিদাবাদের মানুষ হিসাবে আমি সাগরদিঘির ব্যাপারে বিধানসভায় অনেক প্রশ্ন করেছি। এই ব্যাপারে আমি প্রয়াত শঙ্কর গুপ্ত থেকে আরম্ভ করে প্রবীর সেনগুপ্তকেও অনেক প্রশ্ন করেছি। তখন দেখা গেছে কেন্দ্রীয় অনুমোদন মিলছিল না। কখনো কয়লা, কখনো পরিবহনের অসুবিধা

ইত্যাদি নানা ধরণের কথা বলে এড়িয়ে যাওয়া হয়েছে। আজকে অনুমোদন পেয়েছে। প্রকল্পনগুলির কাজ শুরু হয়েছে। ম্যাজিকের মতো উৎপাদন শুরু হয়ে যাবে না। সেই কারণেই দীর্ঘমেয়াদী পরিকল্পনার মধ্য দিয়ে প্রচেষ্টা শুরু হয়েছে। তাকে স্বাগত জানাতেই হবে। রাজ্য সরকার অত্যন্ত সঙ্গত কারণে পশ্চিমবাংলার সমৃদ্ধির জন্য, উন্নয়নের জন্য দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণ করেছেন। এই সঙ্গে সঙ্গে আমি এই কথাও বলি যে, আজকে অনেকেই প্রলাপ বকছেন। অমর বাবু বক্তৃতার সময় বললেন বিদ্যুৎ সচিব নাকি এক সার্কুলার পাঠিয়েছেন যে, ৫ টা থেকে ১০ টা পর্যন্ত বিদ্যুৎ নেওয়া যাবে না। এই সময় বিদ্যুৎ পাবেন না। আমার নজরে পড়েনি, কিন্তু যদি এটা করে থাকেন তাহলে তিনি সঙ্গত কাজই করেছেন। আমি জানি চাষীরা মাঠে কাজ করে। ভোরবেলায় তারা উঠে মাঠে যায়, সারা দিন কাজ করে বিকেল বেলায় বাড়ি যায়। বাড়ি গিয়ে তারা স্নান খাওয়া করে। আবার ১০/১২ টার পরে মাঠে চলে যায়। তাদের বিশ্রামের সময় যদি বন্ধ থাকে—তাতে কিছু উচ্চ মধ্যবিত্ত পরিবারের অসুবিধা হতে পারে। কিন্তু কৃষি ক্ষেত্রে কোনও বাধা তৈরি হয়নি। সেইজন্য বলছি, উনি বাস্তবতার পরিচয় দিয়েছেন এবং এ ক্ষেত্রে সমালোচনার কিছু নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই এবং এই কারণে যে আমরা দেখেছি সংকট সত্ত্বেও যেগুলি জনস্বার্থে জরুরি সে দিকে দৃষ্টি দিয়েছেন। এই প্রসঙ্গে স্বাস্থ্যকেন্দ্রগুলির কথা বলতে পারি। **(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ—আপনারা ভোট দেননি, ফ্রন্ট আর আছে?)** সেটা ঠিকই আছে। ভোট দেওয়া বা না দেওয়ার প্রশ্ন এটা নয় এটা হচ্ছে নীতির প্রশ্ন, এটা আপনারা বুঝবেন না। এতে বামফ্রন্টের ঐক্য বিঘ্নিত হয়নি। অনেক সংগ্রামের ভেতর দিয়ে অনেক রক্ত এবং অশ্রু বিসর্জনের মধ্যে দিয়ে বামফ্রন্ট গঠিত হয়েছে। কোথাও কোথাও ছোটখাট মতপার্থক্য থাকতে পারে কিন্তু আমাদের ঐক্যের যে বুনিয়াদ সেটা দৃঢ়ই থাকবে। কাজেই এতে আপনাদের আনন্দিত হবার কোনও কারণ নেই। যাইহোক, স্যার, যেকথা বলছিলাম, আমরা জানি যে বহু স্বাস্থ্য কেন্দ্র, উপস্বাস্থ্য কেন্দ্র, রুরাল হাসপাতালগুলিতে বিদ্যুতের অভাবে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল, মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে বিদ্যুতায়নের জন্য যে নির্দেশ দিয়েছেন তারজন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। এ ক্ষেত্রে আর্থিক প্রশ্নটা বড় নয়, এটা একটা সদর্থক পদক্ষেপ, সেইজন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, জেলাস্তর থেকে গ্রামপঞ্চায়েত পর্যন্ত যে অ্যাডভাইসারি কমিটি গঠন করেছেন সেই অ্যাডভাইসারি কমিটিগুলিকে কিছু বাড়তি ক্ষমতা দিতে হবে। কারণ এরা এখন যে ক্ষমতা ভোগ করেন অ্যাডভাইসারি নেচারের তা থেকে কার্যকর পদক্ষেপ নেওয়া যায় না এবং সেখানে মিটিংগুলিও নিয়মিত হয় না। এ ক্ষেত্রে বাস্তব বুদ্ধির পরিচয় দিয়ে করলে অর্থাৎ জনগনকে কর্মচারী ও অফিসারদের সঙ্গে সামিল করে কাজ করতে গেলে আরও কিছু বাড়তি ক্ষমতা সম্পন্ন তাদের করতে হবে। কারণ আমরা জানি যে জেলা স্তর থেকে নীচের স্তর পর্যন্ত কর্মচারিদের মধ্যে নানাবিধ শৈথিল্য আছে। সেখানে ইউনিয়ানগুলির এত বেশি প্রাধান্য যে কোনও কর্মচারী যদি জনস্বার্থবিরোধী কাজ দিনের পর দিন করে যায় এবং তাকে তারজন্য বদলি করার আবেদন করা যায় তাহলেও কি হয় আপনি জানেন। সে ক্ষেত্রে আপনি বলে থাকেন যে ইউনিয়ানগুলি

একটা নীতি নির্ধারণ করেছে, তার বাইরে কিছু করা যাবে না। এ ক্ষেত্রে আপনার কাছে আমার বক্তব্য, একটা গনতান্ত্রিক ব্যবস্থায় ইউনিয়ানগুলি যে নীতি নির্ধারণ করেছে তাদের মতামতকে নিতে হবে, তবে গনতান্ত্রিক ব্যবস্থায় নির্বাচিত একজন জনপ্রতিনিধির কথাকেও মূল্য দিতে হবে। আমরা কিন্তু অনেক সময় বিফল হয়েছি। আপনার কাছে সরাসরি আবেদন করেছি যে জনস্বার্থ বিরোধী কাজ করছে—হোটেল করছে, ব্যবসা করছে, লিখিতভাবে আমরা দিয়েছি কিন্তু দেখেছি আপনি অন্য উপায় হয়ে বলেছেন যে ইউনিয়ানগুলি একটা নীতি নির্ধারণ করেছেন। আমি আবার বলব, ইউনিয়ানগুলির প্রাধান্য থাকবে কিন্তু জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিদের বক্তব্যকেও এসব ক্ষেত্রে মূল্য দিতে হবে। আমাদের বামফ্রন্ট সরকার সুপরিচালিত হোক, জনগনের জন্য যে কাজ করছে তা তরান্বিত হোক, সাবলীল হোক এই দৃষ্টিভঙ্গী থেকে এই কথা বলছি। পরবর্তী সময়ে যদি আপনি আমাদের এই কথাটির মূল্য দেন তাহলে বিশেষভাবে বাধিত হব। এর পর আমি গ্রামীন বৈদ্যুতিকরণের কথায় আসছি। এ ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। তবে এই প্রসঙ্গে বলব, আমরা দেখছি, বিগত কয়েক বছর ধরে আমরা যেসব পরিকল্পনা করে দিচ্ছি সেগুলি জেলা স্তর থেকে এসে সল্টলেকে দীর্ঘদিন লালফিতার বাঁধনে আটকে থাকছে, সেখান থেকে স্কীমগুলি ছাড়া হচ্ছে না। এগুলি যদি ততপরতার সঙ্গে অনুমোদন করে দেন তাহলে অনেক কাজ করা যায়। তারপর রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ক্ষেত্রে অনেক সময় দেখা যাচ্ছে যে, যে টাকা জেলাতে যাচ্ছে তার সবটা খরচ করা হচ্ছে না, এরকমের ঘটনা বারবার ঘটছে। এর কারণ হচ্ছে, পরিকল্পনাগুলি যাচ্ছে না। কাজেই এ দিকে বিশেষ ভাবে নজর দিতে হবে। গ্রামীন বৈদ্যুতিকরণের ব্যাপারে কৃষিক্ষেত্রে আপনি যে অগ্রাধিকার দিয়েছেন তাকে আমরা স্বাগত জানাচ্ছি। এখন এ ক্ষেত্রে এইসব ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফট ইত্যাদির ব্যাপারে যেসব অসুবিধা দেখা যাচ্ছে সে ব্যাপারে শুধু আপনার বিভাগই নয়, অন্যান্য বিভাগও জড়িত আছে। সেখানে ব্যাঙ্কের যে ব্যবস্থা তাতে একটা দুরতিক্রম্য বাধা চলে আসছে। এক্ষেত্রে সকলের মধ্যে যাতে একটা সমন্বয় গড়ে ওঠে তার দিকে দৃষ্টি দিতে হবে।

[7-10—7-20 P.M.]

এবং সঙ্গে সঙ্গে আপনার কাছে আবেদন জানাবো এই জন্য আপনি সংকটকে স্বীকার করেছেন, যা বাস্তবে তাকে আপনি মেনেছেন, এত কঠোর আপনার বক্তব্যে নেই। আপনার বিবৃতিতে সংকটের কথা তুলে ধরেছেন এবং সেটা স্বীকার করেছেন, কিন্তু সঙ্গে সঙ্গে আমি বলবো, এই দীর্ঘ মেয়াদী পরিকল্পনার সঙ্গে সঙ্গে কিছু স্বল্প মেয়াদী পরিকল্পনা গ্রহণ করতে হবে। আজকে মানুষ বিদ্যুতের জন্য যে দুর্ভোগ ভোগ করছে, তা থেকে পরিত্রাণ পেতে গেলে স্বল্প মেয়াদী পরিকল্পনা গ্রহণ করা দরকার। একটা সময় আমরা দেখেছিলাম গ্যাস টার্বাইন কেনা হয়েছিল। গ্যাস টার্বাইন দিয়ে সাময়িকভাবে মানুষের চাহিদা মেটানোর একটা প্রচেষ্টা হয়েছিল। আজও সেই ধরণের স্বল্প মেয়াদী প্রচেষ্টা গ্রহণ করতে হবে, যাতে করে মানুষ আজকে দুর্ভোগের মধ্যে পড়েছে আধুনিকতা, আধুনিক দৃষ্টিভঙ্গী মানুষের বেড়েছে এবং স্বভাবতই

আজকে কংগ্রেস আমলে যে অবস্থাটার কথা বলেছিলাম শুরুতেই যে গ্রামাঞ্চলের মানুষ দেখত লণ্ঠনের আলো, আর শুক্ল পক্ষের আলো, তা অতিক্রম করে আলোর পথ দেখানো হচ্ছে, রাস্তা সারানো হচ্ছে, আলোর সুবিধা মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে, স্বভাবতই মানুষের প্রত্যাশা বেড়েছে, প্রত্যাশা বাড়ার সঙ্গে সঙ্গে আমরা বামফ্রন্ট জনগনের সরকার বলি, সেই জনগনের চাহিদার দিকে লক্ষ্য রেখে আমাদের স্বল্প পরিকল্পনা গ্রহণ করতে হবে যাতে করে আজকে যে দুর্ভোগ হচ্ছে, আজকে ছাত্ররা পরীক্ষার সময় যে দুর্ভোগের মধ্যে পড়ে যাচ্ছে, হাসপাতাল গুলোতে অনেক সময় আলোর অভাবে বন্ধ হয়ে যাচ্ছে, অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে, এই রকম যে পরিস্থিতি তৈরি হয়, হঠাৎ করে আলো চলে যাবার পর, সেই অবস্থা থেকে পরিত্রাণ পাবার স্বল্প মেয়াদী ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি আশা করবো যে এবার বিদ্যুতে রাজ্য বাজেটে সর্বাধিক অনুদান দেওয়া হয়েছে অত্যন্ত সঙ্গত কারণে এবং এই বিপুল আর্থিক যে বরাদ্দ আপনার দপ্তরে দেওয়া হয়েছে, এটাকে সুষ্ঠু ভাবে কাজে লাগানোর জন্য আরও প্রশাসনকে গতিবেগ সম্পন্ন করার জন্য, প্রশাসনকে আরও ভালভাবে পরিচালনার জন্য আজকে যেভাবে দ্রুততার সঙ্গে কাজ করা দরকার, সেই দৃষ্টিভঙ্গীতে আপনি চলবেন এবং আমি আশা করি যে আর্থিক বরাদ্দ করা হয়েছে, তার মধ্যে দিয়ে—বিদ্যুৎ যে অর্থনৈতিক সমাজ ব্যবস্থা গড়ে তোলার যে প্রথম ধাপ, সেই বিদ্যুৎ উৎপাদন বাড়িয়ে পশ্চিমবাংলাকে সমৃদ্ধ করার জন্য পশ্চিমবাংলার আর্থিক বুনিয়াদকে দৃঢ়তর করার জন্য যে দৃষ্টিভঙ্গী, সেই দৃষ্টিভঙ্গীও ভবিষ্যতে স্বার্থক হবে। এই প্রসঙ্গে একটু বলি যে আমাদের বিদ্যুৎ প্রকল্পগুলো প্রধানত কলকাতা কেন্দ্রীক এবং তার সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের বিষয়টাকেও দৃষ্টি দিতে হবে। বিদ্যুৎ প্রকল্পগুলো প্রধানত কলকাতা কেন্দ্রীক এবং দক্ষিণবঙ্গ কেন্দ্রিক এবং তার সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের বিষয়টাকেও দৃষ্টি দিতে হবে। যে সব প্রকল্পের কথা বলা হয়েছে, প্রধানত দক্ষিনবঙ্গ, মধ্যবঙ্গ ইত্যাদির মধ্যে সীমাবদ্ধ। উত্তবঙ্গের ঐ সব জেলাগুলোতে এত বিদ্যুৎ কম পৌঁছেছে, যেমন নদীয়া জেলাতে অসম্ভব ধরণের বিদ্যুৎ, ৯৮ পারসেন্ট বিদ্যুৎ ওখানে পৌঁছে গেছে গ্রামে বৈদ্যুতিকরণের ক্ষেত্রে, আবার সঙ্গে সঙ্গে যদি কুচবিহারের দিকে দৃষ্টি দিই, যদি জলপাইগুড়ির দিকে তাকাই, যদি আমরা পশ্চিমদিনাজপুরের দিকে তাকাই, তাহলে দেখবো একটা বৈষম্য থেকে গেছে, একটা ফারাক থেকে গেছে। উন্নয়নের যে সুষম উন্নয়ন, এক সঙ্গে সামগ্রিক উন্নয়নের যে ধারা, সেই ধারা ব্যাহত হচ্ছে, সেই ক্ষেত্রে আবার বিভাজন হয়ে যাচ্ছে উত্তরবঙ্গে, দক্ষিণবঙ্গ, মধ্যবঙ্গ ইত্যাদির মধ্যে দিয়ে। স্বভাবতই পরবর্তীকালে যে সব প্রকল্প গ্রহণ করা হচ্ছে বা সেই প্রকল্পের ভিতর দিয়ে চেষ্টা করতে হবে উত্তরবঙ্গে যাতে বৈদ্যুতিকরণের সুযোগ সম্প্রসারিত হয়। সেদিকে আমাদের দৃষ্টি দিতে হবে। কারণ উত্তরবঙ্গের যে সম্পদ সেই সম্পদকে কাজে লাগাতে হলে উত্তরবঙ্গের প্রাকৃতিক সম্পদ এখনও বিপুল, উত্তরবঙ্গে ডলমাইট পাহাড়ে পাওয়া যায়, সেখানে সিমেন্ট কারখানা গড়ে উঠতে পারে, বিপুল সম্ভাবনা সেখানে থেকে গেছে যে প্রাকৃতিক সম্পদ রয়েছে। কাগজের কারখানা গড়ে উঠতে পারে, উত্তরবাংলায় এই সুযোগগুলো থেকে গেছে। কিন্তু বিদ্যুৎ যদি সম্প্রসারিত না হয় তাহলে খুব স্বাভাবিক ভাবে উত্তরবঙ্গ অবহেলিত থেকে যাবে। ওখানে জল বিদ্যুতের সম্ভাবনা থেকে

গেছে, সেই জন্য তিস্তাকে কাজে লাগানো যায় কি না, এই সবগুলো ভেবে দেখতে হবে এবং পরিশেষে এই কথা বলি, ওরা যাই বলুন, ওরা চান মুহূর্তে ম্যাজিকের মতো সমস্যার সমাধান হয়ে যাবে, এই কথা আমি মনে করি না। বিদ্যুৎ সমস্যার সমাধানের জন্য চাই দীর্ঘ মেয়াদী পরিকল্পনা এবং আজকের আশু সমস্যা মেটানোর জন্য স্বল্প মেয়াদী পরিকল্পনা, এই দুই ধরণের পরিকল্পনা আপনাকে সামনে রেখে অগ্রসর হতে হবে, সাময়িক চাহিদা পূরণ করতে হবে, সঙ্গে সঙ্গে দীর্ঘ মেয়াদী পরিকল্পনার মধ্যে দিয়ে ওদের কৃত যে পাপ সেই পাপ থেকে আমাদের মুক্তি পেতে হবে। এই কথা বলে আপনার ব্যয়বরাদ্দ দাবিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের বিরোধীতা করে আমার যে কাট মোশন সেই কাট মোশনের সমর্থন চেয়ে আমি এখানে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিদ্যুৎ বাজেটের ওপর আলোচনা করতে গিয়ে প্রথমেই যে কথা বলতে হয় যে, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় অধিষ্ঠিত হলো তখন পশ্চিমবাংলার মানুষ একটা আশা করেছিল যে, কংগ্রেসী জমানায় যে বিদ্যুৎ সংকটের অভিশাপ সেই অভিশাপের হাত থেকে মুক্তি পাবে। মানুষ এই আশা বামফ্রন্ট সরকারের কাছে করেছিল, বামফ্রন্ট সরকার জনমুখী দৃষ্টিভঙ্গি নিয়ে বিদ্যুৎ সমস্যার মতো একটা গুরুতর সমস্যাকে যুদ্ধকালীন গুরুত্ব দিয়ে দেখবেন। এই আশা পশ্চিমবাংলার মানুষ করেছিল। কিন্তু বাস্তব ক্ষেত্রে বিদ্যুৎ সংকট নিরসনে বামফ্রন্ট সরকারের অপদার্থতা অতীতের কংগ্রেসী সরকারকেও লজ্জাদেয় একথা আমি বলতে বাধ্য হচ্ছি। মন্তব্যটা হয়ত অপ্রিয়, কিন্তু অপ্রিয় হলেও কঠোর সত্য, বাস্তব সত্য, এটাকে অস্বীকার করার উপায় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার বিদ্যুতের কি হাল সেটা বোঝাতে আর কোনও স্ট্যাটিসটিক্স রাখার প্রয়োজন হয় না, সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে বিচার করলে আজকে এই রাজ্যের ৩৮ পারসেন্ট ও প্ল্যান্ট লোড ফ্যাক্টর সেই, ৩৮ পারসেন্ট-এর ও নিচে। এই একটা অবস্থায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ এসে দাঁড়িয়েছে এবং আরও করুন অবস্থা ডি.পি.এল-এর। এই রাজ্যের বিদ্যুৎ কেন্দ্র গুলি যারা পরিচালনা করছে তাদের—রাজ্য বিদ্যুৎ পর্ষদের—অবস্থা কার্যত এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে, ২১০ মেগাওয়াটের তিনটি ইউনিটে এসে ঠেকেছে এবং তার অনেক সময় দুটো ইউনিট অচল, একটা ইউনিট চলে। ব্যান্ডেলের ফিফথ ইউনিট এবং কোলাঘাটের দুটি ইউনিট চালু আছে, তাও তিনটি ইউনিট ঠিক মতো চলে না। এই হচ্ছে পরিস্থিতি। শুধু তাই নয়, আজকে রাজ্য বিদ্যুত কেন্দ্র গুলির এই অবস্থা, তাই নয়, চুখা এবং ফারাক্কা রাজ্যকে যে বিদ্যুৎ সাপ্লাই দিতে পারে তাও নেওয়া যাচ্ছে না। ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন লাইনের দুর্বলতার জন্য তারা যে বিদ্যুৎ সাপ্লাই দিতে পারে, সেই প্রাপ্য বিদ্যুৎও রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রহণ করতে পারছে না। এই রকম একটা ট্রাজিক অবস্থা। বিদ্যুতের হাল এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। এবং বিদ্যুৎ পর্ষদের প্রকৃত হাল আজকে কি? শ্রী দেবব্রত বসু মহাশয় বলেছেন বিদ্যুৎ পর্ষদের কি পরিমাণ লস হচ্ছে। মাননীয় সদস্য সৌগতবাবু খানিকটা ঢেকে রেখে ওঁদের বাঁচিয়ে দিয়েছেন। সচিব

বলেছেন, গত বছর ৯৮ কোটি টাকা লস হয়েছে, বর্তমান বছরে ১২০ কোটি টাকা লস হচ্ছে এবং আগামী বছরে নাকি ১২৫ কোটি টাকা লস হবে। অর্থাৎ তিন বছরের লস যোগ করলে তিন শো কয়েক কোটি টাকায় দাঁড়াবে। এই রকম একটা মারাত্মক অবস্থায় এসে দাঁড়িয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়, আপনি নিজেই আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদ কিভাবে চলছে—ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন-এ ২১.৫ পারসেন্ট লস হয়েছে। মাননীয় সদস্যরা কেউ কেউ একথা আলোচনা করেছেন। এই রকম একটা অবস্থায় সি এ জির উল্লেক দিতে চাই না। আমি সি এ জির রেফারেন্স আমি দিচ্ছি না, তাদের এ বিষয়ে অ্যাডভার্স রিপোর্ট আছে। আমি সে কথা বলছি না। এখানে হিউজ অ্যামাউন্ট লস হয়েছে এবং হচ্ছে, কিন্তু বন্ধ করার জন্য কোনও মনিটরিং নেই, কোনও মেসার্স নেই।

[7-20—7-30 P.M.]

পাবলিক মানি, গৌরী সেনের টাকা এইভাবে অপব্যয় হচ্ছে। আজকে পশ্চিবাংলার বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রগুলিতে বেহাল অবস্থা কেন? কেন অন্যানা রাজ্যের তুলনায় পশ্চিমবাংলার এই দূরবস্থা এটাই আজকে বিচারের প্রশ্ন? এর প্রথম কারণ হচ্ছে, বিদ্যুত কেন্দ্রগুলিতে যেসব যন্ত্রপাতি আছে সেগুলির মেইনটেনান্স বা রক্ষণাবেক্ষণ ঠিকমত হচ্ছে না, সময় মতো মেরামত হয় না এবং সবচেয়ে বড় কথা হচ্ছে বিদ্যুৎ কেন্দ্রগুলিতে চলছে অত্যন্ত ঘৃন্য দলবাজি, দলীয় স্বার্থে অযোগ্য ব্যক্তিদের সেখানে ক্ষমতায় বসিয়ে দেওয়া হচ্ছে এবং যোগ্য ব্যক্তিদের অপসারণ করা হচ্ছে। বিরোধী ইউনিয়নের শ্রমিক কর্মচারিদের উপর পুলিশ প্রশাসন এবং আমলারা নানারকম দমন-পীড়ন এবং জুলুম বাজি চালাচ্ছে। সংখ্যালগিষ্ঠ সিটুকে শ্রমিক কর্মচারিদের উপর জোর করে চাপিয়ে দেওয়া হচ্ছে। এইরকমভাবে বিদ্যুৎ কেন্দ্রগুলিতে যে কাজের পরিবেশ ছিল সেই পরিবেশকে নষ্ট করে দেওয়া হচ্ছে। এই ধরণের অভিযোগ বারংবার বিভিন্ন মহল থেকে উঠেছে। আজকে পশ্চিমবাংলার বিদ্যুৎ কেন্দ্রগুলির বেহাল অবস্থা অন্যান্য রাজ্যের তুলনায়, এটাই মূল কারণ। কিন্তু দুর্ভাগ্যের কথা, বারংবার বিভিন্ন মহল থেকে এই অভিযোগ ওঠা সত্ত্বেও বিদ্যুৎ কেন্দ্রগুলির এই বেহাল অবস্থার কারণ নির্ণয় করবার জন্য কখনও কোনও সার্বিক, সামগ্রিক বিজ্ঞানসম্মত অনুসন্ধান করার ব্যবস্থা করা হলো না, কোনও তদন্তের ব্যবস্থা করা হলো না। আমরা সেই সময় আমাদের দলের পক্ষ থেকে প্রস্তাব করেছিলাম যে রাজ্যের বিদ্যুৎ কেন্দ্রগুলির এই বেহাল অবস্থার কারণ অনুসন্ধানের জন্য বিশেষজ্ঞ, প্রযুক্তিবিদ, বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধি, বিদ্যুৎ কেন্দ্রগুলির শ্রমিক কর্মচারীর প্রতিনিধি এবং বিশিষ্ট নাগরিকদের নিয়ে একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি করে সেই সমস্ত কারণগুলি পর্যালোচনা করে এই বেহাল অবস্থার হাত থেকে রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিন। তাঁদের পরামর্শের ভিত্তিতে প্রয়োজনীয় পদক্ষেপ নিয়ে বিদ্যুৎ সংকটের হাত থেকে এই রাজ্যকে মুক্ত করুন। কিন্তু আমাদের এই দাবি প্রত্যাখ্যাত হয়েছে। আমরা দেখেছি, সরকারি তরফ থেকে কিভাবে তথ্য গোপন করবার চেষ্টা করা হচ্ছে। আমরা জানি একটা সময়ে সকল সংবাদপত্রের উপর নিষেধাজ্ঞা জারি হয়ে গেল যে, যে সমস্ত বিদ্যুৎকেন্দ্রগুলি আছে সেখানে কিভাবে কত বিদ্যুৎ উৎপাদন হচ্ছে তা সরাসরি সংবাদপত্র খবর নিতে পারবে

না। রাইটার্স বিল্ডিংস থেকেই লোডশেডিং কত অর্থাৎ বিদ্যুৎ ঘাটতি কত তা প্রকাশ করা হবে। কিন্তু রাইটার্স বিল্ডিংস থেকে বিদ্যুৎ ঘাটতির যে হিসাব দেওয়া হচ্ছে—যেখানে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলছে—তা লঘু করে দেখানো হচ্ছে। কিছুক্ষন আগে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় বললেন যে তথ্য পরিবেশন করা হচ্ছে তা গোপন করা হচ্ছে। কতখানি সত্য নির্ভর, তাতে সন্দেহ আছে। এস.ই.বির প্রাক্তন চেয়ারম্যান শ্রী অংশুমান ঘটক এ ব্যাপারে কনট্রাডিক্ট করেছেন। আপনি বিভিন্ন ক্ষেত্রে যে ডাটা এবং স্ট্যাটিসটিক্স দিয়েছেন তার ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। সমস্ত জিনিসটাকে একটা ফিকসিয়াস তথ্যের উপর দাঁড় করিয়ে বিষয়টিকে তুলে ধরবার চেষ্টা করেছেন। এটা যদি আমরা ভাবি যে রুল আউট করার কোনও স্কোপ আছে কি না সেটা আপনি বলবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে সাঁওতালদির প্রশ্ন উঠেছে। সাঁওতালদি ঐ যে আমি অভিযোগ করলাম যে কারণে বিদ্যুৎ কেন্দ্রগুলি বেহাল, শুধু সাঁওতালদি রিকেটিং সন্তান শুধু এইসব বললে হবে না এবং আমি শুধু আপনাকে স্কেপ গোট করছি। শুধু তাই নয়, বামফ্রন্ট সরকারের ১৩ বছরের রাজত্বে প্রথম যখন বিদ্যুৎ দপ্তর শুরু করেছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর হাতেই এই দপ্তর ছিল। তিনি ক্ষমতায় এসেই সাঁওতালদিতে নাশকতামূলক কাজ হচ্ছে এই কথা বলে তিনি ১১০০ কর্মচারীকে সায়েস্তা করার জন্য প্রায় ২ হাজার পুলিশ পাঠিয়েছিলেন। দু হাজার পুলিশ পাঠানো হয়েছিল তাদের কব্জা করার জন্য, এইভাবে সাঁওতালদিতে কাজের পরিবেশকে নষ্ট করা হয়েছিল। সেদিন বলা হয়েছিল নাশকতা মূলক কাজ হচ্ছে। গত বছর সংবাদপত্রে বেরিয়েছিল যে রাজ্যের গোয়েন্দা দপ্তর রিপোর্ট দিয়েছে সাঁওতালদিতে যে গত বছর ফেব্রুয়ারি মাসে বিদ্যুৎ বিভ্রাটের কথা হয়েছে সেটা সাবোটেজের ব্যাপার নয়, চূড়ান্ত অবহেলার পরিণতি। ফলে আজকে ঘটনাটিকে এইভাবে বিকৃত করার চেষ্টা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে ইনস্টল ক্যাপাসিটির কথা বলছেন, বিদ্যুতের জেনারেশন বেড়েছে, যদিও সেটা এমন একটা কিছু উল্লেখযোগ্য ব্যাপার নয়। যদিও সেটা প্রথমে আপনার নিজের বাজেট স্পিচে দিচ্ছেন, অ্যাডমিশন ১৯৮৬ সাল থেকে অতিরিক্ত জেনারেশন কিছু হয় নি। ইনস্টল ক্যাপাসিটি কত বেড়েছে? সিন্স ১৯৮৬ যদিও অন্যান্য রাজ্যে ইনস্টল ক্যাপাসিটি বেড়েছে সেদিক থেকে ইনস্টল ক্যাপাসিটি বৃদ্ধিতে আপনার একটা উল্লেখযোগ্য কিছু দাবি আপনি করতে পারেন না। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই। আপনি যেটা বলছেন ইনস্টল ক্যাপাসিটি বেড়েছে, সেটারও প্রয়োজন আছে নিশ্চয় এবং সেটা রাজ্যের সামর্থ্য অনুযায়ী বাড়বে। এর থেকে যেটা ফ্যাক্টর, প্ল্যান্ট লোড ফ্যাক্টর আপনার যে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা তার ম্যাকসিমাম ইউটিলাইজেশন এটাকে কিভাবে বাড়ানো যায় পূর্ণ উৎপাদন ক্ষমতার দিকে কতখানি নিয়ে যাওয়া যায় তার জন্য কতখানি প্রচেষ্টা নিয়েছেন দুটো জিনিসের মধ্যে ইনস্টল ক্যাপাসিটি, ইনফ্রাস্ট্রাকচার কেন বলছে? ইনস্টল ক্যাপাসিটি বাড়াতে গেলে তার ইনফ্রাস্ট্রাকচার পরিকাঠামো তার জন্য ক্যাপিট্যাল ইনভেস্ট পলিসি অফ ফান্ডে সেখানে লেস ক্যাপট্যাল ইনভেস্ট করে একজিস্টিং ইনফ্রাস্ট্রাকচার লেস ক্যাপিট্যাল প্ল্যান্ট লোড ফ্যাক্টর বাড়াবারও চেষ্টা করতেন তাহলে অনেকখানি বেনিফিসিয়াল

হোত এবং উইসডমের পরিচয় দেওয়া হোত। কিন্তু দুর্ভাগ্যের ট্র্যাজিক যা আপনার স্ট্যাটিসটিক্স, ডাটা যে কথা বলছে, আপনারা শুনেছেন ডি.পি.এল. মাত্র ১৭ পারসেন্ট এই রকম একটা অবস্থার মধ্যে পড়েছে। এস.ই.বি. টোটাল ৩৮ পারসেন্টের নিচে। এটাকে কি করে বাড়ান যায়। আপনাদের ঐ যে ব্যান্ডেলের কথা বলেন, ব্যান্ডেলের যন্ত্রপাতি নষ্ট হয়ে গেছে। দীর্ঘদিন ধরে প্ল্যান্ট লোড ফ্যাক্টার কি করে বাড়িয়েছেন, ওটার মেনটেনেন্স, রক্ষণাবেক্ষণ করা যায় নি। আপনাদের ট্রান্সমিশন এই রকম ট্রান্সমিশন ২১.৫ পারসেন্ট ট্রান্সমিশন লস হয়ে যাচ্ছে, এতবড় ক্ষয়ক্ষতি বন্ধ করার জন্য আপনাদের যে মেজার সেগুলি আপনি করেছেন কত ইনফ্রাস্ট্রাকচার লাগবে ঐ প্ল্যান্টে ইনস্টলড হচ্ছে আপনাদের যে ইনফ্রাস্ট্রাকচার যে ক্যাপিট্যাল তার তুলনায়, অথচ সেটা হচ্ছে না। ফলে আজকে এই একটা পরিস্থিতির মধ্যে দিয়ে আপনার বিদ্যুৎ দপ্তর চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার মানুষ বিদ্যুৎ সঙ্কটের ফলে সমস্ত দিক থেকে প্রচন্ডভাবে জর্জরিত—এটা শহরে, গ্রামে-গঞ্জে সর্বত্র। মানুষের দৈনন্দিন জীবনযাত্রা—শিক্ষা, শিল্প, ব্যবসা-বানিজ্য, চাষবাসে—সমস্ত কিছুতেই তাঁরা যে বিদ্যুতের উপর নির্ভরশীল, সেই বিদ্যুতের সঙ্কট আজকে গোটা রাজ্যের জনজীবনকে করে তুলেছে অভিশপ্ত, সেখানে কোনও রিলিফ আপনারা দিতে পারছেন না, কিন্তু বিদ্যুতের দাম দফায় দফায় বাড়ান হচ্ছে। ১৩ বছরের বামফ্রন্ট সরকারের আমলে এইভাবে কয়েকবার বিদ্যুতের দাম বাড়ানো হয়েছে। কাজেই এগুলো বিচারের প্রশ্ন। পৌর নির্বাচন হয়ে গেলে বিদ্যুতের দাম আবার বাড়ান হবে যার প্রস্তুতি নিচ্ছেন আপনারা। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড অলরেডি সেই কাজে লেগে গেছে। কিন্তু এই যে ওয়েস্টেজ, এটা যদি বন্ধ হয় তাহলে কনজিউমারদের উপর বারবার বিদ্যুতের দাম বাড়িয়ে বোঝা চাপাবার প্রশ্ন আসতো না। হ্যাঁ, এটা ঠিক, নিম্ন মানের কয়লা সরবরাহ করা হয় এবং অতীতে যে সমস্ত পাওয়ার প্ল্যান্টগুলি বসানো হয়েছিল তারমধ্যে ভুলভ্রান্তি ছিল, ড্র-ব্যাক ছিল, কিন্তু যে লিমিটেশনের কথা বলছিলাম সেদিকে লক্ষ্য দিয়ে যদি সেগুলো দূর করবার চেষ্টা করতেন, যদি উৎপাদন ও বন্টনের মধ্যে একটা কো-অর্ডিনেশন গড়ে তুলতেন তাহলে সমস্যার অনেকটাই দূর।

(নির্ধারিত সময় শেষ হয়ে যাওয়ার এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়।)

[7-30—7-40 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী আজকে যে ব্যয়-বরাদ্দ হাজির করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই, বিদ্যুৎ এমন একটা জিনিস যার জন্য একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা দরকার এবং সেটাই হচ্ছে সবচেয়ে কঠিন কাজ। তার কারণ হল, দীর্ঘমেয়াদী পরিকল্পনার মধ্যে দিয়ে এর ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে হয়। বিরোধী দল এখানে সমালোচনা করছেন যে, দেশটা শ্মশান হয়ে গেছে, বিদ্যুৎ মন্ত্রী পদত্যাগ করুন। আজকে তিনি যদি পদত্যাগ করেন তাহলে কি আপনারা মন্ত্রী হয়ে যাবেন? ভাবটা এমন, যেন বামফ্রন্ট সরকার দেশটাকে শ্মশান করে দিয়েছেন। বুঝতে হবে যে, ইনফ্রাস্ট্রাকচার এক্ষেত্রে একদিনে তৈরি হয় না এবং বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে বুঝলে

দেখতে পাবেন যে, সেই ইনফ্রাস্ট্রাকচারটা আগে থেকেই নষ্ট হয়েছে। কারণ সাঁওতালদি কংগ্রেস রাজত্বে ইন্দিরা গান্ধীর আমলের এক পোলিও সন্তান যেকথা তিনি নিজেও বারবার স্বীকার করেছেন এবং তা সকলেই জানেন। তা সত্ত্বেও আমি এই বাজেটকে সমর্থন করতে গিয়ে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে কিছু সবিনয়ে নিবেদন করবো। আজকে কোলাঘাট, ব্যান্ডেল, সাঁওতালদি, গ্যাস-টার্বাইন, দুর্গাপুর, শিলিগুড়ি, চুখা, ফরাক্কা প্রভৃতি সবকটা মিলিয়ে আমাদের যত মেগাওয়াট দরকার সেখানে টোটাল সিস্টেম যেখানে ১,৪৮৭ মেগাওয়াট উৎপাদন হবার কথা সেখানে যদি তার ৫০ পারসেন্টও উৎপাদন হত তাহলে আমরা কিছু ক্যাপাসিটি ইনস্টল্ড করতে পারতাম, মেক-আপ করতে পারলাম। এই ব্যাপারে আমার দুই-একটি সাজেশন আছে। আপনার কাছে বলছি, কারণ প্রতিটি ইউনিট নিয়ে আমাদের ভাবতে হবে যে কেন এই উৎপাদনটা হচ্ছে না, একজিস্টিং ইউনিট যেগুলো আছে সেগুলোতে উৎপাদন ক্ষমতা অনুযায়ী কেন হচ্ছে না। এটা নিয়ে ভাবতে হবে। আজকে একটি ইউনিটের সঙ্গে আর একটি ইউনিটের কো-অর্ডিশেনের অভাবে বিদ্যুৎ উৎপাদন কমে গেছে। এটা বিরোধী দল স্বার্থহীনভাবে বলেছেন। আজকে কালেকটিভ ফাংশনিং-এর স্বার্থে এই কো-অর্ডিনেশনের ব্যাপারটা ভাবতে হবে। কোনও ইউনিটের সঙ্গে কোনও ইউনিটের কো-অর্ডিনেশন নেই, সমন্বয়ের একটা অভাব রয়ে গেছে সেটা আমরা দেখতে পাচ্ছি। প্রপারলি যাতে ইউনিটগুলিকে ব্যবহার করা যায় সেই কথা ভাবতে হবে। প্রপারলি যদি মেনটেন্ড করতে পারি ঠিক মতো তাহলে লোডশেডিং অনেকটা মিনিমাইজ করে আনা যায়। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের বিনীত ভাবে বলতে চাই ভারতবর্ষে এমন কোনও জায়গা নেই যেখানে লোডশেডিং হয় না। একমাত্র পশ্চিমবাংলা কি একমাত্র জায়গা যেখানে লোডশেডিং হয়? মহারাষ্ট্রে হয় না, ত্রিপুরায় হয় না? সব জায়গাতেই হয়, কোথাও কম, কোথাও বেশি। ইউনিটগুলি খারাপ হতে শুরু করেছে অনেক আগে থেকেই। তা সত্ত্বেও আমাদের ভাবতে হবে কি ভাবে এর উন্নতি করা যায়। আপনাদের আমল থেকে জিনিসটা নষ্ট হতে আরম্ভ হয়েছে। সেটাকে কিভাবে ঠিক করা যায়, কি ভাবে চালানো যায় সেটা আমাদের ভাবতে হবে এবং এটা বৈজ্ঞানিক ভিত্তিতে ভাবতে হবে। আমাদের কমপ্রিহেনসিভ প্ল্যানিং-এর কথা ভাবতে হবে। কমপ্রিহেনসিভ প্ল্যানিং আমাদের নেই। এমন যদি এক সঙ্গে ইউনিট গুলি বসে গেল, আমরা যদি সেই হিসাব দিই, সেই হিসাব দিয়ে তো কোনও লাভ নেই। একটা জিনিস ভাবতে হবে, টোটাল ম্যানেজমেন্ট পরিচালনার ক্ষেত্রে ত্রুটি বিচ্যুতি আছে, সেই জন্য এই অবস্থায় নেবে এসেছে। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা, আমি সেটা বিনীতভাবে বলতে চাই, একটা উদাহরণ আপনাদের জানা আছে, তা সত্ত্বেও আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, ব্যান্ডেলের সব চেয়ে বড় ইমপর্টেন্ট ইউনিট হচ্ছে ৫নং ইউনিট। সেই ইউনিটটা গত ১৯৮৯ সালের ডিসেম্বর মাসে টোটাল সাট ডাউন হয়। সেটি রিপেয়ারের দরকার, ৫নং ইউনিটটি রিপেয়ার হলো না। কেবল মাত্র ডিসিসনের অভাব। ডিসিসন নেওয়া মাত্র ডিসিসন টেকিং ম্যানেজমেন্ট দরকার। ম্যানেজমেন্টের মধ্যে গ্রোথ ওরিয়েন্টেড চিন্তাধারা থাকবে এবং কালেকটিভ ডিসিসন এবং কুইক ডিসিসন যাতে নিতে পারে সেই দিকে লক্ষ্য রাখতে হবে। কোলাঘাটের

ক্ষেত্রে স্টেজ ওয়ান অ্যান্ড স্টেজ টু—তিনটি ইউনিটের মধ্যে ২টি ইউনিট চলছে, আর একটা ইউনিট দীর্ঘদিন পড়ে রয়েছে। ২১০ মেগাওয়াটের ইউনিট। এই ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ ডিসিসন নেওয়ার কথা ছিল। তা ধরুন এখনও পর্যন্ত জেনারেটর এসে পৌছায়নি। এটা ১৯৮৬ সালের পরিকল্পনা ছিল, এখনও পর্যন্ত এসে পৌছায়নি। এই সব কারণে আমি আপনাকে বিনীতভাবে দু-একটা কথা বলতে চাই। এখন ধরুন বিরোধী দলের সদস্যরা এখন থেকে বলতে শুরু করেছেন যে বিদ্যুতের দাম বাড়বে। বাস্তব পরিস্থিতি সম্পর্কে চেয়ারম্যান মিঃ বাসু যে কথা বলেছেন সেটা কাগজে বেরিয়েছে, আপনি বলতে পারবেন ভাল করে যে, প্রতি ইউনিট প্রতি ১০ পয়সা করে লস হচ্ছে। এটাই যদি বাস্তব হয়ে থাকে তাহলে রেট বাড়ানো দরকার। লস দিয়ে কত দিন চলবে? আপনার চালানোর তো একটা সীমা আছে? আপনাকে এটা ভাবতে হবে। এখন না বাড়ান ১০ দিন বাদে তো বাড়াতে হবে। এইভাবে চালানো যায় না। এই যে ১০ পয়সা লস হচ্ছে এটা কোথা থেকে আসবে? যত কনজিউমার বাড়বে তত কনজাম্পসান বেড়ে যাবে এবং যত কনজাম্পসান বেড়ে যাবে তত লস বেড়ে যাবে। ভবিষ্যতে দাম বাড়ানোর ক্ষেত্রে কি ভাবে করবেন সেটা আপনি পরিকল্পনা করুন। আমি এই কথা বলতে চাই বাস্তব অবস্থাকে তো এড়িয়ে যাওয়া যায় না। বিরোধী দলের সদস্যরা বলেছেন যে বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে না তার কারণ হলো সামনে কর্পোরেশন ইলেকশন আছে বলে দাম বাড়ানো হচ্ছে না। আমি বুঝতে পারছি না কেন তাঁরা এই কথা বলেছেন। বিদ্যুতের দাম বাড়ানোর সঙ্গে কর্পোরেশন ইলেকশনের কি সম্পর্ক আছে সেটা আমি জানি না। প্রতি ইউনিটে যদি ১০ পয়সা করে লস হয় তাহলে তো দাম বাড়ানোর কথা ভাবতেই হবে। সব চেয়ে গুরুত্বপূর্ণ একটা কথা আমি এখানে বলতে চাই সমস্ত ফেডারেশন মিলে সি.আই.টি.ইউ. এ আই.টি.ইউ.সি. মিলে এর বিরুদ্ধে, কনট্রাক্টারদের উপর নির্ভরতা আমাদের কমাতে হবে। আমি তাই বলি যাতে একটা করে স্পেয়ার পার্টসের ব্যাঙ্ক প্রতিটি ইউনিটে হয় তার ব্যবস্থা করতে হবে যাতে করে আপনার যখন কোনও স্পেয়ার পার্টস দরকার হবে তখন আপনাকে বাইরে ছুটতে না হয়। স্পেয়ার পার্টস এর একটা ব্যাঙ্ক প্রত্যেকটা ইউনিটে যদি থাকে তাহলে শ্রমিকরা তা সারিয়ে দেবে। যে শিল্প শ্রমিক নির্ভরশীল. সেখানে শ্রমিকদের চাঙ্গা করার জন্য তাদের সাহায্য করা দরকার। সি.আই.টি.ইউ.সি. এবং এ.আই.টি.ইউ.সি. আজকে দাবি করছে, সারা ভারতবর্ষে ৬০০ মূল্য সূচকের উপরে বেতন কাঠামো করতে হবে। এই কথাটা আজকে ভাবতে হবে। আজকে সমস্ত কিছু নিয়েও এগুলো নিয়ে যদি একটু ভাবেন তাহলে ভাল হয়। আগামী দিনে শ্রমিকদের মূল্য সূচক ডিমান্ড সে সম্বন্ধে আপনি ভালো করেই জানেন। আপনি জানেন যে অল ইন্ডিয়া বেসিসে সি.আই.টি.ইউ.সি এবং এ.আই.টি.ইউ.সি. একসঙ্গে লড়ছে। সেটা যাতে কার্যকর হয় তা আপনি একটু দেখুন। সর্বশেষে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40—7-50 P.M.]

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের

দাবি উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে সামান্য দু-একটি কথা বলতে চাই। এখানে অনেক আলোচনা হয়েছে, সেগুলোর পুনরুল্লেখের প্রয়োজন নেই, আমি খুব সংক্ষেপেই এখানে বলতে চাই। দেশটা হয়ে গেল রাজ্য সরকারের? রাজ্য সরকার বিদ্যুৎ সঙ্কটের জন্য দায়ি, কেন্দ্রীয় সরকার যাঁরা আছেন তাঁদের কোনও দায়িত্ব নেই? কেন্দ্রীয় সরকার কি একটা সুষ্ঠ বিদ্যুৎ নীতি গ্রহণ করতে পেরেছে, আমার প্রশ্ন এখানেই? বিদ্যুৎ নীতি, ঠিক ইংরেজ আমলের মতো একটা বঞ্চনার নীতি পূর্ব ভারতের প্রতি একটা অবহেলার নীতি তাঁরা অনুসরণ করে চলেছেন। এটাই হচ্ছে মূল দৃষ্টিভঙ্গী। পশ্চিম ভারতের মহারাষ্ট্রের, কর্ণাটকে, কেরালা, রাজস্থানে, হরিয়ানায় অঢেল বিদ্যুতের কথা এখানে বলা হচ্ছে। সেখানে বিদ্যুত কোথা থেকে এলো? সেখানে তাপবিদ্যুৎ এবং জলবিদ্যুৎ হাত ধরাধরি করে চলছে এবং সমান গুরুত্ব দিয়ে বেশি করে হাইড্রো ইলেকট্রিসিটির উপরে গুরুত্ব দিয়ে মোকাবিলা করা হয়েছে। হরিয়ানা, পাঞ্জাবের কথায় বলছেন সেখানে গ্রামে বিদ্যুৎ গেছে। ভাকরা নাঙ্গাল'এ ১১ হাজার মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন এবং ভারতবর্ষের সবচেয়ে বড় জলবিদ্যুৎ প্রকল্প করা হয়েছে। তাদের বিদ্যুৎ গেছে রাজস্থানে। মহারাষ্ট্রে আছে কয়লা, কর্ণাটকে যোগ পাওয়ার স্কীম, কেরালা এবং তামিলনাড়ুতে পেরিয়ার পল্লী ভাসাল, ইদ্দিকী প্রকল্প হয়েছে—সবই হয়েছে দক্ষিণ ভারতে। পূর্ব ভারতের কোথায় হয়েছে? নেই কেন? এটা কি ঠিক, একবার ভাবুন তো? পশ্চিমবঙ্গ কি শুধুই নির্ভরশীল হয়ে থাকবে? কয়লা আর মাত্র একশো বছর চলবে আর তেলের ভান্ডার ৩০ বছরের মধ্যে শেষ হয়ে যাবে। সুতরাং এটা একটা রাজ্য সরকারের ব্যাপার নয়। দিল্লির সরকার এবং রাজ্য সরকারগুলোকে হাত ধরাধরি করে এই ব্যাপারে চিন্তা করতে হবে। আপনি ইমপেন্ডিং ডেনজার বা আসন্ন সংকট রূপায়নের মোকাবিলার জন্য কোনও পথ আছে তার চিন্তা ভাবনা করেছেন কি? ভাঁকরা নাঙ্গাল করে পশ্চিম ভারতের উপকার করেছেন, উত্তর ভারতের উপকার করেছেন কিন্তু এর দ্বারা কি পূর্ব ভারতের কোনও উপকার হয়েছে? পূর্ব ভারতের অরুনাচল প্রদেশ, আসাম এবং হিমালয়ের পাদদেশের অঞ্চলের উপকৃত হয়নি। অথচ ব্রহ্মাপুত্রের প্রচুর জল সম্পদ আছে সেই জল সম্পদকে কাজে লাগিয়ে প্রচুর বিদ্যুৎ উৎপাদন করা যেতো। কিন্তু তা করা হয় নি। আসলে সুষ্ঠু বিদ্যুৎ নীতি গ্রহণ করা হয় নি। সেইদিক থেকে উত্তর ভারতে ভাঁকরা নাঙ্গাল দিয়ে যে উপকার পাচ্ছে পূর্ব ভারত সেইদিক থেকে বঞ্চিত হচ্ছে। আপনারা তিস্তার কথা বলেছেন। তিস্তার কথা বলতে গেলে আগে আপনাদের আত্ম সমালোচনা করা দরকার। তিস্তা প্রজেক্টের জন্য তো আপনারা মাত্র ৫ কোটি টাকা দিয়ে ছেড়ে দিলেন আর বাদবাকি ২৭৫ কোটি টাকা রাজ্য সরকার এরজন্য খরচ করলো। আজকে এই তিস্তা প্রজেক্ট হলে উত্তরবঙ্গের ৫টি জেলার উপকার হবে। মহানন্দা সেতুর ডাউনে ৩টে পাওয়ার স্টেশান হবে। আগামী দিনে আমাদের সুদিন আসবেই। বিদ্যুৎ মন্ত্রী একথা সঠিকভাবেই বলেছেন যে, এই বিদ্যুৎকেন্দ্রগুলি হলে ৫টি জেলাকে ফিট করা হবে। আপনারাই সাঁওতালদিহির কথা বলেছেন, ফারাক্কার কথা বলেছেন, এখন আবার তিস্তা প্রজেক্টের কথা বললেন। একথা শুনে আমার একটা কবিতা মনে পড়ে গেল, শৈবাল দীঘিরে বলে উচু করি শির, লিখে রেখো এক ফোঁটা দিলেম শিশির। আপনাদেরই

তাই অবস্থা হয়েছে। আপনারা আমাদের কাছ থেকে নিয়েছেন সর্বস্ব অথচ দিয়েছেন সামান্য, তাই নিয়েই চিৎকার করছেন। এমনভাব আমাদের দেখাচ্ছেন যেন কত পাই দিয়ে তুই কত ক্রোড় নিলি বল। আমাদের কয়লা, আমাদের রাণীগঞ্জ, ঝরিয়ার কয়লা আপনারা সস্তা দামে নিয়ে যাচ্ছেন এবং তাই দিয়ে সারা ভারতবর্ষে তাপ বিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। এই কয়লা থেকেই কোর্বা, নেইভেলিক ঠাগ দাম ওব্রা, কমলপুর তাপবিদ্যুৎ কেন্দ্র চলছে। অথচ আমাদের ফারাক্কা থার্মাল প্রজেক্টের ব্যারেজ এবং তিস্তা প্রজেক্টের জন্য আমাদের জ্বালানির উপরে নির্ভর করে থাকতে হয়। আমাদেরই কয়লা আমরা নিজের কাজে ব্যবহার করতে পারি না, অন্যত্র চলে যায়। আসলে আপনাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে ইংরাজ সুলভ দৃষ্টিভঙ্গী। ইংরাজরা যেমন পশ্চিমবঙ্গের সব কিছু নিয়ে অর্দ্ধেক পাঠাতো ইংল্যান্ডে আর অর্দ্ধেক পাঠাতো মাদ্রাজ প্রেসিডেন্টকে, বম্বে প্রেসিডেন্টকে এবং এইভাবে তারা ফিট করতো। আর বাদবাকি যা টাকা থাকতো তা প্রশাসনিক কাজে ব্যয় করা হোত। বাংলাদেশের লোকেরা ভুখা থাকতো। সুতরাং আপনাদেরও সেই নীতি ঔপেনিবেশিক নীতি। তবে এটা আপনাদের বুঝতে হবে ক্রমশ ভারতবর্ষের তেল এবং কয়লা ফুরিয়ে আসছে। তখন আমাদের এই জল বিদ্যুতের উপরেই নির্ভর করতে হবে। সেইজন্য আমার অনুরোধ সারা ভারতবর্ষে একটা গ্রীজ সিস্টেম করে জল সম্পদকে যাতে কাজে লাগান যায় সেই দিকে লক্ষ্য রাখতে। অদূর ভবিষ্যতে সমুদ্রের জলকেও যাতে কাজে লাগান যায় সেইদিকে দৃষ্টি দিতে হবে। এইকথা বলে বাজেট ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-50—8-00 P.M.]

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে বাজেট ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। বিদ্যুৎ ব্যবস্থা এমন একটা ব্যবস্থা যে এটা হচ্ছে একটা মাকড়সার জালের মতো, তার অ্যাডমিনিস্ট্রেশনের একটা বিশেষ আশঙ্কাজনক দিকের ব্যাপারে মাননীয় বিরোধী দলের সদস্যারা নানা রকম বিচ্ছিন্ন করে এক একটা অঙ্গঁচ্ছেদ করে দেখাবার চেষ্টা করেছেন। যদি তার যে কোনও একটি অঙ্গঁচ্ছেদকে নিয়ে দেখা যায়—এটা ঠিকই তার নানা রকমের ত্রুটি-বিচ্যুতি দেখা যায়—এবং সামগ্রিক দিক থেকে দেখতে গেলে যে জিনিসটা দাঁড়াচ্ছে সে সম্বন্ধে আমি একটি কথা বলি রবীন্দ্রনাথের ভাষায়—যে এক তরণী লক্ষ্য লোকের নির্ভর, খন্ড খন্ড করি তারে তরিবি সাগর; তাই তাকে খন্ড খন্ড করে দেখলে তার নানা রকমের ত্রুটি বিচ্যুতি বেরোয়। এই কথা ঠিক বিগত ১৩ বছরের পূর্বে যে অবস্থা ছিল গ্রামীণ বিদ্যুতিকরণে, আজকে কিন্তু সেই অবস্থার অনেক উন্নতি হয়েছে। শুধু যে বিদ্যুৎ নিয়ে সমস্যা আছে তা নয়, আজকে এর একটা বিরাট দিক আছে যেটা সত্যিকারের এনারজাইজেশানের ক্ষেত্রে বিরাট ক্ষেত্র, এটা হচ্ছে নন-কনভেনশানাল এনার্জি। সেই নন-কনভেনশানাল এনার্জিকে ডেভেলপমেন্ট করার জন্য যেভাবে আমাদের মাননীয় বিদ্যুৎমন্ত্রী প্রচেষ্টা নিয়েছেন সেটা অত্যন্ত উৎসাহব্যঞ্জক। যেমন মেদিনীপুরে, সাগর ২৪ পরগনায় আমরা সোলার পাওয়ার দেখতে পাচ্ছি। এই যে

নন-কনভেনশনাল এনার্জির একটা বিরাট ক্ষেত্র যেখানে সোলার পাওয়ার থেকে প্রত্যেকটি গ্রামাঞ্চলে একটা লাইট দেবার ব্যবস্থা হয়েছে, যেটা আগে ছিল না। এই যে টাইডাল ওয়েভ সমুদ্র, নদীতে ইত্যাদিতে হয় তার থেকে যত বিদ্যুৎ উৎপাদন করা যায় সেটার উপর আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী জোর দিয়ে, সেটাকে বাস্তবায়িত যাতে করা যায় তার জন্য চেষ্টা করেছেন। আরও একটা জিনিস বাতাস থেকে কি করে ওয়াইন্ড মিল বসিয়ে তার থেকে ইলেকট্রিসিটি পাওয়া যায় তার জন্য একটা প্রচেষ্টা চালাচ্ছেন। যার ফলে আজকে কোস্টাল বেল্টে—আমার কেন্দ্রের কথা বলি ওয়াইন্ড মিল চালু করবার ব্যবস্থা হচ্ছে; যেখানে কিছু কিছু পাম্প সেট চলে এবং সেখানে যাতে চাষীরা সেচের মাধ্যমে জল দিতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। আজকে বিদ্যুৎ মন্ত্রী যে পদক্ষেপ গ্রহণ করেছেন সেটা সত্যিই একটা বলিষ্ঠ পদক্ষেপ এবং নন-কনভেনশনাল এনার্জির বেলায় ন্যাচারাল রিসোর্সকে কাজে লাগাবার যে প্রচেষ্টা ও উৎসাহ সেটা আমাদের মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে দিয়ে বলা যায় তিনি সেটাকে কাজে লাগিয়েছেন এবং কাজে লাগাবার প্রচেষ্টা করেছেন। আজকে বক্রেশ্বর নিয়ে যে কথা বলা হচ্ছে সেটা যদি ৫ বছর আগে হয়ে যেত এবং পশ্চিমবাংলার প্রতি যে বিমাতৃসুলভ মনোভাব সেটা না দেখিয়ে কেন্দ্রীয় সরকার যদি অনুমোদন করতো—গ্রামীণ বৈদ্যুতিকরণ ব্যবস্থা এবং পরিসংখ্যানটা যদি জনসাধারণের কাছে তুলে ধরতে পারতাম—তাহলে ভাল হোত। সেই কারণে আজকে নন-কনভেনশনাল এনার্জির উপর যে জোর দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন যে সময়টা আছে, তাতে হবে না, তাই আধঘন্টা সময় বাড়িয়ে নিচ্ছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় উপাদ্যক্ষ মহোদয়, আমাদের কংগ্রেস বেঞ্চের নেতা এক সময় মন্ত্রী ছিলেন—মাননীয় সদস্য সুব্রত মুখার্জি তিনি যেভাবে তার বক্তব্য উপস্থিত করলেন সেটা আমাকে হতাশ করেছে। আমি আশা করেছিলাম তিনি একটি ব্যাপারে অন্তত দায়িত্বশীল এবং যুক্তিসঙ্গত বক্তব্য উপস্থিত করবেন। কিন্তু আমি দেখলাম যে তার বক্তব্যের মধ্যে কিছু নেই আর আমাদের এস.ইউ.সি. নেতা দেব প্রসাদ সরকার মহাশয় একটা এক্সটেম্পো বক্তব্য করে গেলেন। আমি অনুরোধ করবো মাননীয় সদস্য সৌগত রায়কে তিনি প্রস্তুত হয়েই এসেছেন এবং কতকগুলি বক্তব্য তিনি সুনির্দিষ্টভাবে উপস্থিত করেছেন। আমি বলবো যে এখানে লোডশেডিং এর কথা বলা হয়েছে, এটা ঠিকই যে, গত ৩/৪ বছরে যে ধরণের লোডশেডিং হতো সেই পরিমাণ লোডশেডিং হতো তার চেয়ে এই বছরে একটু বেশি লোডশেডিং হচ্ছে। কিন্তু এর জন্য শিল্প বিকাশের অগ্রগতি মোটেই ব্যাহত হয় নি বা এর জন্য জমির ফসলও নষ্ট হয়নি। যদি হিসাব দেখা যায়, তাহলে কি দেখা যাবে—যখন ১৯৭১ সালে ক্ষুদ্রশিল্প ছিল ১৯ হাজার ৪২৩ টি, সেটা এখন বেড়ে দাঁড়িয়েছে ১ লক্ষ ২৫ হাজার ৪২৩ টি। এটা এইজন্য বললাম, ক্ষুদ্রশিল্পের দিক থেকে আমরা সবচেয়ে বেশি ফাস্ট হয়েছি। সেচের কথা বলি, এখন কৃষিতে বিদ্যুৎ ব্যবহৃত হয় ৯০ থেকে. ১১০ মেগাওয়াট।

১৯৮৬ সালের পর প্রায় ৩০০ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা বেড়েছে, কিন্তু ৮৬ সালের পর এখানে কোনও ইউনিট আনা সম্ভব হয়নি। কেন হয়নি? দিল্লিতে যে সরকার ছিল রাজীব গান্ধীর নেতৃত্বে তাঁরা শুধু দায়িত্বজ্ঞানহীনই নন, তাঁরা এমন খেয়াল খুশিমতোন রাজত্ব চালিয়েছেন, তার একটা উদাহরণ দেব। ধরুন এ.বি.এল. এটা একটা বে-সরকারি সংস্থা, পশ্চিমবঙ্গে অবস্থিত, তাকে অর্ডার দেওয়া হয়েছিল, তাঁরা বারেবারে বললেন যদি অর্ডার দেওয়া না হয় তাহলে তো আমরা চালাতে পারবো না। এর পরে দিল্লির সরকার সেইমতোন ব্যবস্থা নিলেন, কিন্তু ২/৩ বছর পরে দেখা গেলো অফিসার, ইঞ্জিনিয়ার, কর্মচারী সব বসে আছেন। বসিয়ে বসিয়ে টাকা দিতে হচ্ছে, এর ফলে এটা রুগ্ন শিল্প হয়ে গেলো, তাঁরা তখন বোম্বে হাই-কোর্টে গেলেন, এবং বললেন যে আমাদের কারখানা বন্ধ করবার অনুমতি দেওয়া হোক এবং লক আউট ঘোষণা করা হোক। ভারত সরকারের পক্ষ থেকে বলা হল যে এটাকে ক্লোজার করা উচিত নয়। যেখানে ২২ মাসের মধ্যে সিদ্ধান্তটা করে ফেলা যেতো সেখানে ২২ মাস ধরে বিবেচনা করলেন, তারা যাতে কিছু অর্ডার পায় তার ব্যবস্থা করে দেওয়া হবে। শুধু এইটুকু সিদ্ধান্ত করতেই রাজীব গান্ধীর নেতৃত্বে মন্ত্রীসভার ২২ মাস সময় লেগে গেলো। এখানে ২২ মাস সময় লেগে গেলো, শুধু তাই নয়, এখন খুব খারাপ লাগছে তাই না—আমাদের যে কোলাঘাটের ১ নম্বর ইউনিট যেটাতে দেবার কথা ছিল পয়লা মার্চ থেকে লাইট আপ করতে পারতাম যেখান থেকে প্রতি বছরে ২১০ মেগাওয়াট ইউনিট বিদ্যুৎ পাওয়া যেতে পারতো, কিন্তু দায়িত্বজ্ঞানহীন সরকারে যাঁরা বসেছিলেন তাঁরা আমাদের করতে দিলেন না। লোডশেডিং হচ্ছে ঠিকই, কিন্তু যেভাবে হিসাব বলে সাংঘাতিক অবস্থা, হিসাব কিন্তু সেটা বলে না। ধরুন সেটা হচ্ছে অ্যাভারেজ লোডশেডিং পার ডে ১৯৮৩-৮৪ সালে ২ ঘন্টা ১৮ মিনিট, ১৯৮৪-৮৫ সালে ২ ঘন্টার মতন, আর ১৯৮৬-৮৭ সালে সেটা হচ্ছে ১ ঘন্টা ২৫ মিনিট। ১৯৮৬-৮৭ সালে ২৩ মিনিট, ১৯৮৮-৮৯ সালে ১৬ মিনিট। এখানে যদি ধরা যায় দেড় ঘন্টার মতন গড়ে, তার মানে এই নয় যে কোনও কোনও দিন একদম লোডশেডিং হয়নি। এখানে কিছু গন্ডগোল নেই। ঘটকের সাথে যেটা বিরোধ হয়েছিল সেটা এইসব নিয়ে হয়নি। সেটা আমি পরে বলছি। মার্চে গড়ে ১ ঘন্টার মতোন আর এপ্রিলে দেড় ঘন্টার মতোন, এটা গড়ের হিসাব। এছাড়া যাঁরা ওখানে বলছেন ১৯৫০ সাল পর্যন্ত বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য প্রথম আর ১৯৭৭ সালে সেভেন্থ। কেন হয়েছে। আজকে বলছেন, আজকে লোডশেডিং এর জন্য মায়াকান্না করছেন।

[8-00—8-10 P.M.]

ঘটকের সঙ্গে যে বিরোধ হয়েছিল এটা নিয়ে হয়নি, সেটা পরে বলব, লোডশেডিং এক মাসের হিসাব মার্চে গড়ে ১ ঘন্টা, এপ্রিলে গড়ে ১ ঘন্টার মতো। যাঁরা এখানে এতো কথা বলছেন তাঁদের বলছি ১৯৫০ সাল পর্যন্ত আমরা বিদ্যুৎ উৎপাদনে প্রথম রাজ্য ছিলাম, ১৯৭৭ সালে এসে দেখতে পেলাম সপ্তম রাজ্যে পরিণত হয়েছি। কেন এই অবস্থা? আজকে লোডশেডিং এরজন্য মায়াকান্না কাঁদছেন, অথচ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে লে অফ,

লক আউটের ধুম ছিল। আজকে বিদ্যুতের অভাবে ক'জন শ্রমিক লে অফের সম্মুখীন হচ্ছে? লোডশেডিং একটা ইংরাজী শব্দ, ওঁদের রাজত্ব এই ইংরাজী শব্দটা নিরক্ষর লোকেরাও বুঝে গেল লোডশেডিংএর মানে কি। দায়িত্বজ্ঞান সম্পন্ন কথা বলা দরকার, তা ওঁরা বলছেন না। শুধু তাই নয় আমাদের যা বিদ্যুতের অবস্থা তাতে ওঁরা বলছেন ফরাক্কা এবং চুখা না হলে আমরা শেষ হয়ে যেতাম। নিশ্চয়ই ফরাক্কা হয়েছে, ফরাক্কা পশ্চিমবঙ্গে অবস্থিত, তারজন্য আমরা হাজার হাজার বিঘা জমি দিয়েছি, কিন্তু আমরা ফরাক্কা, চুখা এই দু'টি মিলিয়ে ১৫০ কি ১৬০ মেগাওয়াট গড়ে বিদ্যুৎ পেয়ে থাকি। এটা সাহায্য করছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই, কিন্তু আমরা জমি দিয়ে জল দিয়ে সাহায্য করি, ওখানে গন্ডগোল হলে আমাদের যেতে হয়, সুতরাং কৃতিত্ব আমাদেরও আছে, শুধু কৃতিত্ব কেন্দ্রীয় সরকারের নয়। এছাড়া আর একটা কথা বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে পি এল এফ হচ্ছে খুব কম। আপনারা জানেন, অনেকবার এখানে বলেছি যে পশ্চিমবঙ্গে শুধু নয়, পূর্বাঞ্চলে যেসব রাজ্যগুলি আছে সেখানে পিএলএফ বক্স। ই আর ইপি বলে একটা সংস্থা আছে, সেখানে এই ব্যাপারে মিটিং হয়, সেই সংস্থার এন.টি.সি., এন.এইচ.পি.সি. সদস্য, তাঁরা মিটিং করে বলেছেন এখানে গড়ে ৪০ পারসেন্টের বেশি পি.এল.এফ করা সম্ভব নয়। কারণ, এখানে কোনও জল বিদ্যুতের ব্যাকিং নেই। সুব্রত বাবু হিসাব দিয়েছেন অন্যান্য রাজ্যে কত পি.এল.এফ হয়। অন্ধ্র, কর্ণাটক, পাঞ্জাবের জল বিদ্যুতের হিসাব দিলেন। সেখানে যখন পিক লোড হয় তখন জল বিদ্যুৎ দিয়ে সেটাকে পুরণ করা হয়, আবার যখন বিদ্যুতের চাহিদা কম থাকে তখন জল বিদ্যুৎ বন্ধ করে রাখা হয় অর্থাৎ ওখানে যে তাপ বিদ্যুৎ বা কয়লা বিদ্যুৎ আছে সেটা বেস লোড হিসাবে চালায়। কিন্তু সেই ব্যবস্থা পশ্চিমবঙ্গ বিহারে নেই। এখানে সর্ব নিম্ন যে চাহিদা তা সর্বোচ্চ চাহিদার অর্দ্ধেক। সেজন্য আমাদের এখানে দিনের মধ্যে নয়, রাত্রে ব্যাক ডাউন করতে হয়, বিদ্যুতের উৎপাদন কমিয়ে দিতে হয়। বলা হয়েছে আমাদের পি এল এফ কত হচ্ছে—এন.টি.পি.সি.র খুব গুনগান করলেন, তার পি.এল.এফ কত? সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির বই আছে। আমি এই বিধানসভায় বলছি—এপ্রিল থেকে নভেম্বর যেখানে বছর বলা হয় সেখানে হচ্ছে ৪৩.৭ পারসেন্ট। আমাদের এখানে কি? আমাদের এখানে সাঁওতালদিকে বাদ দিয়ে দিন। সেটা বাদ দিলে দেখা যাবে বি.টি.পি.এস. ৫৪ পারসেন্ট, কোলাঘাট ·৫৫ পারসেন্ট। বি.টি.পি.এস.এ কখনো ৬৪ পারসেন্ট পি.এল.এফ.। সি.ই.এস.সি. এলাকায় ন্যূনতম চাহিদা আছে। তার থেকে নিজেরাও উৎপাদন করছে। তার থেকেও কমে যাচ্ছে। তাদের যখন চাহিদা বাড়ে তখন সি.ই.এস.সি, এস.ই.বি., ডি.ভি.সি. থেকে বিদ্যুৎ নেয়। তাকেও কিছুটা ব্যাক করতে হয়। আসতে আসতে তার ইউনিটগুলি বেস লোডের মতো কাজ করে। ২ পারসেন্ট এর মতো ব্যাক ডাউন করতে হয়। সাঁওতালদিতে কি হয়েছিল? সেখানে নানা পরীক্ষা নিরীক্ষা হয়েছে। এই নিয়ে আমি আর কিছু বলতে চাই না। এটা সকলেই জানেন। আমরা এখন সেখানে কি করছি? সাঁওতালদিকে আমরা ঠিক করছি। ভেলের জিনিস। আমরা তাদেরই বলছি ঠিক করে দাও। তাদের নেতৃত্বে তাদেরই লোক কাজ করছে। ৩/৪ কোটি টাকা দিয়েছি। আমরা সারিয়ে নিয়ে এসে স্টক হিসাবে রেখে দিয়েছিলাম। কিন্তু লাগানোর

সময় দেখা গেল খারাপ। আমরা বললাম কোটি টাকার উপর খরচ করে সারিয়ে নিয়ে এলাম। খারাপ হয় কি করে? শেষ পর্যন্ত ঝগড়া ঝাটির পর সি.ই.এস.সি বললেন টাকা দিয়ে দেওয়া উচিত ভেলের। ভেলের ডিজাইনের ত্রুটির জন্য এটা হয়েছে। সংশোধন করার চেষ্টা হচ্ছে। কিন্তু জলের মতো টাকা খরচ করেও কিছু করতে পারা যাচ্ছে না। ডি.পি.এল. সম্পর্কে বলেছেন। সুব্রতবাবু হিসাব দিয়ে ১৪ পারসেন্ট দেখালেন। ব্যান্ডেল দেখালেন না, কোলাঘাট দেখালেন না? ১৪ পারসেন্ট কেন হল? ২১০ মেগাওয়াটের ইউনিট সেখানে আছে। ডিফেক্ট ডিজাইনের জন্য এটা হচ্ছে। ভেলকেই তো সারাতে বলেছিলাম। ১ বছরের বেশি সময় ন্যায় নি। ২/৩ টি ইউনিটে নানা সমস্যা দেখা দিয়েছে। এছাড়া কয়লার সমস্যা আছে। রাণীগঞ্জের কয়লা ভাল। আমরা পশ্চিমবঙ্গে থেকে রাণীগঞ্জের কয়লা পাই না। আমরা সাইজ কয়লা পাই না। বড় বড় চাঁই পাথুরে কয়লা দেওয়া হয়। আমাদের সব মেশিনপত্র ভেঙ্গে যাচ্ছে। কাজেই পি.এল.এফ.এর যে কথা বলছেন সেটা ঠিক নয়। এটা একটু বিবেচনা করে ভেবে দেখবেন। এছাড়া পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের লোকসানের কথা বলেছেন। শুধু কি পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদে লোকসান হয়? ভারতবর্ষের কোনও বিদ্যুৎ পর্ষদে লাভ হয়? এন.টি.পি.সিতে লাভ হয়। এন.টি.পি.সি.র বিদ্যুৎ প্রকল্প তৈরি করতে যে খরচ হয় তার সুদ আসল হিসাব করে বিদ্যুতের দাম ঠিক করে রাজ্যগুলির বিদ্যুৎ পর্ষদের উপর চাপিয়ে দেওয়া হয়। সেইজন্য এন.টি.পি.সি.র লাভ হয়। সেইজন্য পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের লাভ হবে। কারণ তারা তো ডিস্ট্রিবিউশন করে না, তারা বিক্রি করে। সেখানে বিদ্যুৎ পর্ষদকে দাম দিতে হয়। সেখানে আই.ডি.বি.আইকে কেন দেবেন? সেই হিসাব করে বিদ্যুৎ পর্ষদকে বিক্রি করা হয়। সেই বিদ্যুৎ বেশি দামে কিনে বিদ্যুৎ পর্ষদ কম দামে বিক্রি করে। পর্ষদ ৮০ পয়সা করে কিনে ৮৫ পয়সা করে বিক্রি করছে, সেচে, আর ৫২ পয়সা করে ডোমেস্টিক কনজিউমারদের বিক্রি করছে। ছোট শিল্পে ভরতুকি দেওয়া হচ্ছে। অবশ্য বড় শিল্পের কাছ থেকে বেশি নেওয়া হয়। কিন্তু সেটা দিয়ে তো আর ক্ষতি পুরণ হয় না।

[8-10—8-20 P.M.]

আপনারা বলেছেন যে বিদ্যুৎ পর্ষদে লোকসান হয়। নাম বলুন ভারতবর্ষে কোনও পর্ষদ আছে যেখানে লাভ হয়? একটা পর্ষদেও লাভ হয় না। আমি একটা হিসাবে দেখেছিলাম যে ২১ শো কোটি টাকা এই সমস্ত বিদ্যুৎ পর্ষদের মোট লোকসানের পরিমান। সাংঘাতিক অবস্থা। এটা হচ্ছে এইজন্য। আপনারা ঠিকই বলেছেন যে আমাদের এখানেও লোকসান হচ্ছে। লোকসান প্রায় ১শো কোটি টাকার কাছাকাছি এসে গিয়েছে। এই যে অবস্থা এটা হচ্ছে এইজন্য। সুতরাং লোকসানের কথা বলে যেটা বলেছেন যে লোকসান এখানেই হয়—এটা ঠিক নয়। তারপর বলেছেন যে জনসাধারণের সঙ্গে পরামর্শ করা হয় না। আমরা তো ক্ষমতা বিকেন্দ্রীকরণের পক্ষে। আমরা তারজন্য পঞ্চায়েত করেছি, মিউনিসিপ্যালিটি করেছি এবং এখানেও কমিটি করেছি। জেলা স্তরে প্রতিটি গ্রুপ স্তরে কমিটি হয়েছে এবং সেখানে জনপ্রতিনিধিরা আছেন—এম.এল.এ আছেন, পঞ্চায়েতের সদস্যরা আছেন, এম.পি.রা আছেন। তাঁরা যে সিদ্ধান্ত

করেন সেই সিদ্ধান্ত অনুসারে কাজ হয়। কোনও মৌজায় বৈদ্যুতিকরণ হবে, কিভাবে কাজ হবে, না হবে তা তাঁরাই সিদ্ধান্ত করেন, সেখানে মন্ত্রী ঠান্ডা ঘরে বসে ঠিক করেন না। তাঁরা যে সিদ্ধান্ত করেন সেটা করা হয়। এমন কি প্রায়রিটি দেওয়ার ক্ষেত্রেও কমিটি সিদ্ধান্ত করে দেন। প্রায়রিটি নিয়ে আগে ওঁদের আমলে দুর্নীতি ছিল, টাকা দিয়ে প্রায়রিটি পাওয়া যেত কিন্তু এখন তা হয় না। সুতরাং এ ক্ষেত্রে আপনারা যে কথা বলেছেন সেটা ঠিক নয়। তারপর ইউনিয়ানগুলি অর্থাৎ যারা কাজ করেন তারাও অংশ গ্রহণ করছেন। আই.এন.টি.ইউ.সি—সুব্রতবাবু যার নেতৃত্ব করেন তাদের দু/তিনটি ইউনিয়ান আছে, তা সত্ত্বেও আমি মেনে নিয়েছি। আই.এন.টি.ইউ.সির দুটি ইউনিয়ানের প্রতিনিধি আছেন, সি.আই.টি.ইউের প্রতিনিধি আছেন। আজকে তারা বিদ্যুৎ সম্পর্কে বলতে পারেন। বিদ্যুতের ট্রান্সমিশান, ডিস্ট্রিবিউশন সম্পর্কে বলতে পারেন। এমন কি যদি একটা ইউনিয়ান হত তাহলে বোর্ডে একজন শ্রমিক কর্মচারিদের প্রতিনিধি নিতাম। সেই পরিস্থিতি তাঁরা এখানে সৃষ্টি করতে পারেন নি। তারপর পে কমিটির কথা বলেছেন। পে কমিটিতে ১৫/১৬ কোটি টাকা আমরা দিচ্ছি। আমি তো বলছি, ন্যুনতম বেড়েছে ১৮৪/৮৫ কোটি।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ- অফিসারদের বেড়েছে।)**

অফিসার এবং ইঞ্জিনিয়ারদের যা দেওয়া হচ্ছে সেটা পশ্চিমবঙ্গ সরকারের অফিসার এবং ইঞ্জিনিয়াররা যা পাচ্ছেন তার থেকে এক নয়া পয়সা বেশি দেওয়া হচ্ছে না। আমরা ১৪/১৫/১৬ কোটি টাকা এরজন্য খরচ করছি আর আপনারা বলছেন কিছুই হচ্ছে না, সব রেখে দেওয়া হচ্ছে, অফিসারদের দেওয়া হচ্ছে, এটা সঠিক নয়। তারপর আপনারা বলেছেন, জলধারা এবং কুটির জ্যোতি প্রকল্প এখানে সফল হয়নি। কি করে হবে? নির্বাচনের আগে যদি বিভিন্ন রাজ্যের কাছে দুর্নীতি করে নির্বাচনী তহবিল করার জন্য কোনও পরিকল্পনা করা হয় তাহলে তো তা এখানে হবে না কারণ পশ্চিমবঙ্গে চুরি করা যায় না। এই জলধারা প্রকল্পটা কি? যে জেলাগুলি খরা জেলা, যেখানে জল কম সেখানে পাম্প দিয়ে জল দিতে হবে। ধরুন একটা কুয়ো আছে, সেখান থেকে বালতি করে জল তুললে জল থাকবে কিন্তু সেখানে পাম্প বসালে এক ঘন্টা পরে আর জল থাকবে না। বলছেন খরাপীড়িত জেলাগুলিতে এই ব্যবস্থা করতে হবে। আমরা বললাম যে দেখি আমরা চেষ্টা করে কিন্তু বাঁকুড়ায় দুটি ছাড়া আর করতে পারলাম না। আমরা তো চুরি করতে পারি না। অন্যান্য রাজ্যে এই টাকা দেওয়া হয়েছিল শুধুমাত্র নির্বাচনী তহবিল করার জন্য। এটা একটা অবাস্তব পরিকল্পনা। তারপর কুটির জ্যোতি এবং লোকদ্বীপ প্রকল্পের কথা বলেছেন। আপনারা জানেন যে পশ্চিমবঙ্গে প্রথম আমরা এটা করি। গ্রামাঞ্চলের গরীব মানুষ, যাদের টাকাতে দেশটা চলে কিন্তু যারা ঘরে বিদ্যুৎ নিয়ে যাবার কথা কল্পনাও করতে পারতেন না তাদের জন্য আমরা এখানে লোকদ্বীপ প্রকল্প শুরু করেছিলাম। সেখানে দুটি আলো হবে। নির্বাচনের ঠিক আগে ঐ দিল্লির সরকার ঠিক করেছিলেন যে কুটির জ্যোতি দেবেন। সেটা কি? মাত্র একটি করে আলো দেবেন। আমরা বললাম, দেখ বাপু একটা আলো দিলে হবে না। সেইজন্য লোকদ্বীপ এবং

কুটির জ্যোতি মিলিয়ে একসাথে আমরা এটা করছি। এবং এখন আমরা ৩৫ থেকে ৪০ হাজার করেছি। এই বছর আমরা একটা টার্গেট করেছি, আমি জানি না, ঐ টার্গেটে পৌঁছাতে পারবো কি না। ৪০ হাজার গরীবের বাড়িতে আলো জ্বলবে। কুটির জ্যোতি, লোকদ্বীপ, এই সব প্রকল্প, এইসব যা করা হয়েছে, এক সঙ্গে ঠিকভাবে করা হয়েছে। মালদহের কথা বলেছেন, এখন জিনিসটা হচ্ছে, চুরি এই রকম ভাবে হচ্ছে, যেখানে চুরি হয়, সেখানে লোহার তার দিলাম, দেখলাম লোহার তার দিলে মোটর চলবে না, বেশি টাকা খরচ করে অ্যালয় তার দিয়েছি, বিশেষ করে উত্তরবঙ্গে, বেশি দামের তার দিয়ে লাইন রাখতে পারছি না। দার্জিলিং শহরে দেড় হাজার দু হাজার মিটার অ্যালয় তার চুরি হয়ে যাচ্ছে, মালদহে চুরি হচ্ছে, জলপাইগুড়িতে চুরি হচ্ছে। আপনাদের বলছি, আপনাদের সাহায্য চাই, সমর্থন চাই। আপনারা আপনাদের কনস্টিটিউয়েন্সিতে, নিজের এলাকায় যাবেন, আপনাদের কাছে আমার আবেদন, আপনারা সাহায্য করুন, টাওয়ার মেম বারগুলো চুরি হয়ে যাচ্ছে, বড় হলে পড়ে গেলে এক একটা জেলায় বিদ্যুৎ থাকবে না। সুতরাং সকলকে দেখতে হবে। আমি জানি পাঞ্জাবে এক টুকরো তার চুরি হয় না। কিন্তু আমরা এখনও জনসাধারণকে সেই রকম ভাবে সচেতন করতে পারি নি। এটা আমাদের ত্রুটি। এই ত্রুটি আমরা দূর করার চেষ্টা করছি, আপনারাও চেষ্টা করুন। রাত্রে বিদ্যুৎ সম্পর্কে কিছু মন্তব্য করা হয়েছে। আপনারা জানেন পশ্চিমবঙ্গে এখানে চাহিদা এমন ধরণের, চাহিদা কখনও বেশি, কখনও কম। সেই জন্য আমরা চেষ্টা করছি মানুষকে বুঝিয়ে, গ্রামের চাষীকে বুঝিয়ে, গ্রামের যে সেচ ব্যবস্থা আছে সেই ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল এবং রিভার লিফট, এইগুলো রাত্রে চালানো যায় কি না, সেটা দেখছি। ৬টা থেকে ১০ টা পর্যন্ত যেন চালানো না হয়, সেই ব্যবস্থা করার চেষ্টা করছি। কারণ এই সময় এত চাহিদা বেড়ে যায়, সেই জন্য তারা যদি না চালান, তাহলে বাড়িতে আমরা একটু বিদ্যুৎ দিতে পারি। এটা নিয়ে ঠাট্টা করা যায়, কিন্তু ব্যবস্থা করা অত্যন্ত কঠিন। গোপাল দাস নাগ যখন মন্ত্রী ছিলেন, তখন এই জিনিস করা হয়েছিল। সেই রেস্ট্রিকশনটা আমরা রাখতে চাইছি। এছাড়া এখানে বলা হয়েছে বক্রেশ্বর সম্পর্কে, উনি তো এক সময় মন্ত্রী ছিলেন, এখন বড় বড় বক্তৃতা দেন মাঠে মাঠে যে বক্রেশ্বর নাকি জলের জন্য হবে না। এমন দায়িত্বজ্ঞানহীন প্রতিনিধি—কিছু জানেন না, কোনও পড়াশুনা করেন না, তার যখন মনে হয় বলে দেন। কংগ্রেসের আজকে এই দুরবস্থা, এত চরম দুরবস্থা সুব্রত বাবুর কংগ্রেসের আজকে যে দুরবস্থা, আপনাদের মতো নেতা আছেন বলে এবং সেখানে সুব্রত বাবুর মতো ব্যক্তিরা নেতৃত্ব দিচ্ছেন বলে। উনি অজয় নদী কোথা দিয়ে গেছে আর বক্রেশ্বর নদী কোথা দিয়ে গেছে তাই জানেন না। এই রকম ভাবে যত বলবেন, তত দাঁত বেরিয়ে যাবে। কেন এত দাঁত দেখাচ্ছেন? একটু পড়াশুনা করুন।

[8-20—8-30 P.M.]

সুব্রতবাবু বলে গেলেন, আমরা নাকি এতই বোকা যে, বক্রেশ্বর প্রকল্প হচ্ছে এবং জলের কথা না ভেবেই তা আমরা করছি। কেন্দ্রীয় সরকারের সি.ই.এ নামে একটা সংস্থা

আছে, ভারতবর্ষের পন্ডিত ব্যক্তিদের নিয়ে গঠিত, রাজীব গান্ধী যখন ক্ষমতায় ছিলেন তখন তাঁরা বক্রেশ্বরকে ও.কে করে দিয়েছিলেন। তাহলে সুব্রতবাবুর কথা অনুযায়ী তাঁরা এতই বুদ্ধু মার্কা যে কোনও কিছু না দেখেই ও.কে করে দিয়েছেন। এটা ওঁদের জানা উচিত যে, এই বিধানসভায় বক্রেশ্বর প্রকল্পের ওঁরা বিরোধীতা করেছিলেন। ওঁরা এতই নির্লজ্জ যে, বক্রেশ্বর প্রকল্প করার পক্ষে ওঁরা একটা কথাও বলেন নি। অবশ্য তার উত্তর ওঁরা ভোটে পেয়ে গেছেন। পশ্চিমবঙ্গের মানুষ ওঁদের শিক্ষা দিয়ে দিয়েছেন। ওঁদের নেতা রাজীব গান্ধী রাজ-ভবনে এসে বক্তৃতা করে বলে গিয়েছিলেন, তিন মাসের মধ্যে বক্রেশ্বর প্রকল্প করে দেবেন। তারপর তিনি তা ভুলে গিয়েছিলেন। আবার জ্যোতিবাবুকে ধাপ্পা দিয়ে নির্বাচনের আগে হলদিয়া প্রকল্পের ভিত্তি প্রস্তর স্থাপন করে দিয়ে গেলেন। এসব জোচ্চুরি জনসাধারণের সঙ্গে চলে না। আপনারা জানেন না কোথা থেকে জল পাওয়া যাবে? তিলপাড়া ব্যারেজের কত কিউসেক জল সেচের কাজে দরকার হয়? আর কত জল সেখানে লীফ্ হয়? সেই লীফটা যদি বন্ধ করতে পারি তাহলে সেটা দিয়েই বক্রেশ্বর প্রকল্প চলতে পারবে এবং সেচেরও কোনও ক্ষতি হবে না। মুর্শিদাবাদ জেলার সেচের কাজে সামান্য যেটুকু জলের অভাব হবে তা সেখানে ডিপ টিউবওয়েল করেই পুরণ করা সম্ভব হবে। শুধু তাই নয়, আমরা বক্রেশ্বর নদীতেও একটা প্রকল্প করছি, সেখান থেকেও জল পাব। শুধু তাই নয়, সিদ্ধেশ্বরী নদীতেও একটা প্রকল্প করে সেখান থেকে তিলপাড়া ব্যারেজের জল নিয়ে যাবার ব্যবস্থা করা হচ্ছে। তাহলে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির লোকেরা বোকা, আমরা সব বোকা, আর চালাক একমাত্র সুব্রত মুখার্জি, তাই তিনি যা খুশি তাই বলে গেলেন। তারপর সুব্রতবাবু ঘটা করে দেব কুমার বসু ও ঘটক বাবুর কথা এখানে উল্লেখ করলেন। তিনি বললেন তাঁদের মধ্যে বিরোধ হয়েছে। ঘটক-বাবু জেনারেশান সম্বন্ধে একটা চিঠি লিখেছিলেন। যে তথ্য দেওয়া হয়েছিল তাতে সময়ের একটু গন্ডগোল হয়েছিল, সেই চিঠিটা পেয়ে সেটা সংশোধন করে চেয়ারম্যান দেব কুমার বসু বলেছেন, হ্যাঁ একটু গন্ডগোল আছে, আমি সংশোধন করে নিচ্ছি। ঐ জেনারেশন সম্বন্ধে একটা মন্তব্য একটু গোলমাল ছিল। সেটা আর কিছুই নয়। তিনি স্বীকার করে নিয়েছেন, যেখানে ত্রুটি হয়েছে। অথচ সুব্রত বাবু ঐসব বলে গেলেন। তারপরে সুব্রত বাবু বললেন, আপনারা গ্রামের মানুষদের বেশি করে এর সঙ্গে জড়িত করছেন। তা সেটাও কি কোনও দোষ হয়ে যাচ্ছে নাকি? গ্রামে পঞ্চায়েতকে দিয়ে বিল করা যায় কিনা, মিটার রিডিং করা যায় কিনা, এবিষয়ে ভাবনা চিন্তা হচ্ছে। এ সম্বন্ধে উনি মন্তব্য করলেন এবং বললেন, এসব কি করছেন? আমি আর বেশি সময় নিতে চাই না। পরিশেষে ওঁরা আমার পদত্যাগ চেয়েছেন। কিন্তু ওঁদের মধ্যে কে দায়িত্ব নেবেন? ওঁদের তো মেজরিটিই নেই, দায়িত্ব নেবার যোগ্যতাই তো নেই। এখানে নেই, দিল্লি থেকেও ভেগেছেন, জনগন ওঁদের ভাগিয়ে দিয়েছে। সুতরাং লজ্জা থাকা উচিত। ওঁরা যতগুলি কাট মোশন উত্থাপন করেছেন সব কটারই উত্তর দিতে পারতাম, কিন্তু সময় কম বলে আমি আর উত্তর দিচ্ছি না। সব কটি কাট মোশনেরই আমি বিরোধীতা করছি। এই কথা বলে যে বরাদ্দের প্রস্তাব আমি উত্থাপন করেছি আশা করছি মাননীয় সদস্যরা সেটাকে সমর্থন করবেন।

The motions of Shri Apurbalal Majumdar (2) and Shri Satya Ranjan Bapuli (7-10 and 12) that the amount of the Demand be reduced by Rs.100 were then put and lost.

The motions of Shri Saugata Roy (1), Shri Amar Banerjee (6) and Shri Satya Ranjan Bapuli (11) were then put and a division taken with the following results :

Abul Bassar, Shri
Abdul Quiyom Molla, Shri
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Balai
Barui, Shri Gobinda
Bera, Shri Pulin
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kumud Ranjan
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouri Pada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upen
Konar, Shrimati Maharani
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Malick, Shri Siba Prasad
Mohanta, Shri Madhabendu
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri

Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Sukra
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Hemanta
Roy, Shri Sattik Kumar
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram

**AYES**

Abdus Sattar, Shri
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Bhunia, Dr. Manas
Majumdar, Shri Apurbalal

Mukhopadhyay, Shri Subrata

**ABSTENTION :**

Purkait Shri Probodh

The Ayes being 6 and the Noes 77, the motions were lost.

[8-30—8-40 P.M.]

**Mr. Deputy Speaker :** Now I put to vote the cut motions Nos.3, 4 and 5 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos.3,4 and 5) that the amount of the demand be reduced by Rs.100/- were put and a division was taken with the following results :

**NOES :**

Abul Bassar, Shri

Abdul Quiyom Molla, Shri

Anisur Rahaman Biswas, Shri

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Barui, Shri Gobinda

Bera, Shri Pulin

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kumud Ranjan

Bouri, Shri Nabani

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal
Das, Shri Paresh Nath
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Tarapada
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upen
Konar, Shrimati Maharani
Konar, Shri Himansu
Let, Shri Dhiren
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Malick, Shri Siba Prasad
Mohanta, Shri Madhabendu
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Sukra

Pakhira, Shri Ratan Chandra
Rai, Shri Mohan Singh
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Narmada
Roy, Shri Hemanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Shri Khagendra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Toppo, Shri Salib
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**AYES**

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 2 and Noes 75, the motions were lost.

The motion of Shri Prabir Sen Gupta that a sum of Rs.1,93,51,71,000 be granted for expenditure under Demand No.69, Major Heads : "2801—power, 4801—Capital Outlay on power projects, 4860—Capital Outlay on Consumer Industries, 6801—Loans for power projects and 6860—Loans for Consumer Industries. (This is inclusive of a total sum of Rs.48,37,93,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No.35**

**Mr. Deputy Speaker :** There are four cut motions to demand No.35. All the cut motions are in order and taken as moved as follows:

| | |
|---|---|
| Shri Saugata Roy<br>Shri Sultan Ahmed<br>Shri Apurbalal Majumdar<br>Shri Satya Ranjan Bapuli | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বিদ্যুৎ দপ্তরের বাজেট বিতর্কের ধকল সহ্য করার পর তাঁর ৩৫নং ডিমান্ড পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং জনস্বাস্থ্য বিভাগের বাজেট পেশ করেছেন। এই পরিপ্রেক্ষিতে প্রথমে যেটা বলার দরকার সেটা হলো বিদ্যুতের মতো একটা গুরুত্বপূর্ণ দপ্তর চালাতে গিয়ে যে মন্ত্রী হিমসিম খান সেই মন্ত্রী মহাশয়ের হাতে গ্রামীন জলসরবরাহ দপ্তর এবং জনস্বাস্থ্য দপ্তর থাকা উচিত কিনা? সেই ব্যাপারে একটা প্রশ্ন এসে দাঁড়িয়েছে, কারণ এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে গত বারের বাজেট বিতর্কের সময়টা আমার মনে পড়ছে। অনেক সমস্যা রয়েছে, অনেক টাকা এই দপ্তরে প্রয়োজন। এই দপ্তরটা এমন একটা দপ্তর যে দপ্তরে কেন্দ্রীয় সরকারের প্রত্যক্ষ কিছু পরিকলপনা, কিছু কর্মসূচী রয়েছে যার নাম অ্যাকসিলেটার রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম, তার সঙ্গে রয়েছে রাজ্য সরকারের মিনিমাম নীড প্রোগ্রাম এবং তারও সঙ্গে রয়েছে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম। তার সঙ্গে আবার পৌরসভা ভিত্তিক গ্রামীন জলসরবরাহের বিভিন্ন রকম কর্মসূচী রয়েছে। আমরা বাজেট বরাদ্দের সমস্ত রকম খুঁটিনাটি পর্যালোচনা করবার পর দেখলাম যে, দীর্ঘ দিন ধরে যেসব জল সরবরাহ প্রকল্প তাঁর হাতে রয়েছে সেগুলো অসম্পূর্ণভাবে চলবার ফলে একটি ভাল পরিকল্পনাও কার্যত রূপ পায়নি। এরমধ্যে রয়েছে উত্তরবঙ্গে কার্শিয়াং-এর নেওড়াভেলী প্রকল্প, আসানসোলের কালিঝোড়া জল সরবরাহ প্রকল্প। এই কালিঝোড়া প্রকল্পের শিলান্যাস করতে গিয়ে ১৯৮০ সালে মাননীয় মুখ্যমন্ত্রী বলে এসেছিলেন যে, আগামী দুই বছরের মধ্যে এই প্রকল্পটি রূপায়িত হবে। তারপর দশ বছর পেরিয়ে গেছে, কিন্তু আজও সেটি রূপায়িত হয়নি। আর মেদিনীপুর শহরের পানীয় জল সরবরাহের প্রকল্পের কাজ আজকে ধুঁকছে, যেকথা আমাদের মাননীয় সদস্য জ্ঞানসিং সোহনপাল বলেছেন। আপনার এই দপ্তর অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর, কিন্তু দেখা যাচ্ছে যে, কোনও একটি জায়গায় যেন কো-অর্ডিনেশনের অভাব ঘটছে। যেহেতু এখন পঞ্চায়েত-নির্ভর প্রশাসন, সেখানে নিরপেক্ষতার বিরাট অভাব রয়েছে। কাজেই এই জায়গাটা খুঁটিয়ে দেখার দরকার আছে। কারণ পানীয় জলের ব্যবস্থা সম্পর্কে আগে 'ইসরো' থেকে রিপোর্ট পাবলিশ হবার পর দেখা গেছে পশ্চিমবঙ্গে আন্ডার গ্রাউন্ড ওয়াটার আস্তে আস্তে নিচের দিকে নেমে যাচ্ছে। বর্ষা হল, কি না হলো—কিছু জায়গায় সাংঘাতিকভাবে জলস্তর নিচের দিকে নেমে যেতে দেখা যাচ্ছে। এই ব্যাপারে স্টেট ওয়াটার ইনভেষ্টিগেশন ডিপার্টমেন্টের ইনফ্রাস্ট্রাকচার ঠিকভাবে না থাকবার ফলে সঠিক তথ্য তারা রাজ্য সরকারের কাছে পরিবেশন করতে পারছেন না। ফলে পানীয়

জল সরবরাহের ক্ষেত্রে একটা অচলাবস্থা সৃষ্টি হয়েছে। সম্প্রতি, গত ১০ই আগস্ট, 'সুইড'-এর উদ্যোগে একটি সেমিনার হয়েছিল। সেখানে স্বর্গত কানাইবাবু, মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের যিনি মন্ত্রী ছিলেন, তিনি উপস্থিত ছিলেন। মুখ্যমন্ত্রীও সেখানে গিয়েছিলেন। কাজেই এই ব্যাপারটা নিশ্চয়ই আপনার কাছে গেছে। এটা রাজনৈতিক বিরোধীতার কোনও ব্যাপার নয়, কারণ আমাদের সকলকেই এ-বিষয়ে ভাবতে হবে। অবজারভেশনের পর একথা তিনি বলেছিলেন যে. প্রয়োজন হলে ডিপ টিউবওয়েল বসাবেন। কিন্তু কেন এগুলো বসাবেন? আজকে পশ্চিমবঙ্গে মাটির নিচের জলের অবস্থা কি সে-ব্যাপারে সরকারি রিপোর্ট কি বলছে? বর্তমানে পশ্চিমবঙ্গে মাটির নিচের জলের পরিস্থিতি ভয়ঙ্কর। মেদিনীপুর, পুরুলিয়া, বীরভূম, বাঁকুড়া, এমন কি, হাওড়ার একটি পার্ট এবং সমগ্র উত্তরবঙ্গে জলের স্তর গ্র্যাজুয়ালি নেমে যাচ্ছে। আজকে ১৯৯০ সালের ১৭ই এপ্রিল, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো. টেকনোলজিস্টদের সঙ্গে কথা বলে, বৈজ্ঞানিকদের সঙ্গে কথা বলে এই ব্যাপারটা পর্যালোচনা করুন এবং সেটা করবার পর নীতি নির্ধারণ করুন, কারণ ইনডিসক্রিমিনেট ইনস্টলেশন অফ দি স্যালো টিউবওয়েল-এর ফলে মাটির নিচের জল স্তর আরও নিচে নেমে যাচ্ছে যে, গত বছরই এই সম্পর্কে বক্তব্য রেখেছিলেন যে, কি ভয়ঙ্কর ওয়াটার ফেমিন পরিস্থিতি সৃষ্টি হয়েছিল। কাজেই মাটির নিচের জলের অবস্থা যাতে স্বাভাবিক অবস্থায় পৌছায় তারজন্য ব্যবস্থা করতে হবে বলে বসেছিলেন।

[8-40—8-50 P.M.]

কিন্তু আপনি জানেন ভারত সরকারের পশ্চিমবাংলার তথ্য অনুযায়ী ১৯৮৫ সালের পয়লা এপ্রিল পর্যন্ত প্রায় সাড়ে পাঁচ হাজার প্রবলেম ভিলেজ ছিল। গভর্নমেন্ট পাবলিস্ট বুকে যে সংখ্যা দিয়েছেন তাতে আমরা দেখতে পাচ্ছি ১৯৮৫ সালের পয়লা এপ্রিল পর্যন্ত প্রায় সাড়ে পাঁচ হাজার প্রবলেম ভিলেজ আছে পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রামের মধ্যে। সমস্যা সংকুল গ্রাম কোন গুলোকে বলা হবে? সেলফ ড্রিংকিং ওয়াটার রিসোর্সেস যে গ্রামে থাকবে না সেই গ্রামকে সমস্যা সংকুল গ্রাম বলা হবে। ১৯৮৫ সালের পয়লা এপ্রিল পর্যন্ত পশ্চিমবাংলায় সাড়ে পাঁচ হাজার গ্রাম সমস্যা সংকুল ছিল। আপনি ১৯৮৬ সালের মধ্যে তারপর ১৯৮৭ সালের মধ্যে আর্থিক বছরের শেষে সমস্যা সংকুল গ্রামে পানীয় জলের ব্যবস্থা করবেন বলেছেন। তথ্য অনুযায়ী, সংখ্যা অনুযায়ী আর সমস্যা সংকুল গ্রাম নাকি পশ্চিমবাংলায় নেই। তাহলে এই সমস্যা কেন দাঁড়াচ্ছে? ব্যাপারটা আক্ষরিক অর্থে মিটে গেলেও বাস্তব হচ্ছে সমস্যা সংকুল গ্রাম নতুন করে তৈরি করছেন। নতুন করে সেখানে সমস্যা দেখা দিচ্ছে। এই কথা আজকে ভাবতে হবে, বিবেচনা করতে হবে। এখানে যে সমস্ত রেকমেন্ডেশন করা হয়েছে, প্রবলেম অফ ওয়াটার রিসোর্সেস ডিউরিং ড্রাই সিজিন নিয়ে ১৪ই আগস্ট ১৯৮৯ সালে যে সেমিনার হয়েছিল সেই সেমিনারের বিস্তৃত তথ্যে আমি যেতে চাই না। সেখানে যে কথা প্রথমে বলা হয়েছে তা হল, The water famine occurs during long continuous dry spell. It's scarcity is now an annual phenomenon.

During April-May 1989 West Bengal witnessed severe water scarcity in several districts with a large number of domestic tubewells and wells failed to yield water. Tanks, ponds became dry and shallow irrigation, tubewells, particularly those fitted with the centrifugal pumps could draw water from the sub surface due to lowering of the water table piezometric head. এটা আমার কথা নয়, সরকারি দপ্তরের অফিসারদের, বৈজ্ঞানিকদের এবং মন্ত্রীর সাম আপ রিপোর্ট। মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছিলেন সেই সেমিনার। তিনি এই জায়গায় কি ভাবছেন তার কোনও ইঙ্গিত বাজেট বক্তৃতায় উল্লেখ নেই কেন? কোনও কর্মসূচী কোনও পরিকল্পনা তিনি দেখাতে পারেন নি। আপনার সব লং স্টান্ডিং পেন্ডিং প্রোজেক্ট রয়েছে। আপনি কিছু কিছু টাকা অ্যালট করছেন। তার কমপ্লিশান প্রোজেক্ট এমন কি একটা আশার কথা যে এতো দিনের মধ্যে হতে পারে এটা বলতে পারছেন না। আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার সমস্যার কথা উপলব্ধি করে ১৯৮৭-৮৮ সালে মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়ার জন্য একটা স্কীম করেছেন। এই সমস্ত জেলায় বিভিন্ন রকম সমস্যা আছে, পুরলিয়ার বিশেষ প্রবলেম আছে, বাঁকুড়ায় বিশেষ প্রবলেম আছে, সেখানকার মাটি পাথুরে। কিছু জায়গা থেকে বলে যাওয়া হচ্ছে বাঁকুড়ায় নাকি টিউবওয়েল করা যাবে না, পুরুলিয়ায় নাকি টিউবওয়েল করা যাবে না। কিছু কিছু ভলেনটিয়ারি অর্গানাইজেশন পুরুলিয়ায় ডিপটিউবওয়েল করেছে। এখানে নটবর বাগদী মহাশয় বলতে পারবেন সঠিক ভাবে যে পুরুলিয়ায় ডিপটিউবওয়েল করা হয়েছে কিনা। কিন্তু সরকারের পক্ষ থেকে বলা হচ্ছে যে পুরুলিয়ায় টিউবওয়েল করা যাবে না। কি কৃষির জন্য, কি পানীয় জলের জন্য কিছু কিছু স্বেচ্ছাসেবী সংস্থা ডিপটিউবওয়েল করেছে। আপনি বলছেন বাঁকুড়ায় টিউবওয়েল করা যাবে না, পুরুলিয়ায় করা যাবে না। পুরুলিয়ায় নাকি জলের লেয়ার পাওয়া যাচ্ছে না। পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর এই তিনটি জেলায় বিভিন্ন রকম সমস্যায় রয়েছে, কোথায় আন্ডার গ্রাউন্ড ওয়াটারে স্যালাইনিটি রয়েছে, কোথাও কোস্টাল বেল্ট কোথাও পাথুরে মাটি। এই যে প্রবলেম এই প্রবলেম মিট আপ করার জন্য কেন্দ্র সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে টেকনোলজিক্যাল মিশান চালু করেছেন। তার অর্থ এই মিনি মিশান এই তিনটি জেলায় চালু হলে তার প্রথম কাজ ছিল অ্যাকসিলারেটেড ওয়াটার সাপ্লাই তারে ত্বরান্বিত করা এবং অ্যাডিশন্যাল রিসোর্স নিয়ে আরও ভাল করে পরিকল্পনা করা। তাই এই পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিলেন। আপনারা যুক্ত হলেও তার সঠিক রূপায়ণ এই তিনটি জেলায় হচ্ছে না। ওদিকটা কেন হচ্ছে না? কার বাধা? কিসের বিপত্তি? পানীয় জল নিয়ে রাজনীতি হবে? এই ব্যাপারটা ভেবে দেখতে হবে। বিদ্যুৎ নিয়ে আপনি পাগল হয়ে গেছেন, বিদ্যুৎ নিয়ে যত বিপত্তি। আপনি নিজের থেকে যেহেতু এই দপ্তরটা দেখছেন, একটু ভাল করে দেখুন, তা না হলে এখানে ওয়াটার ফেমিন আসবে। দেখুন না, এই বছরে ফাল্গুন, চৈত্র মাসে বৃষ্টি হচ্ছে। কে বলতে পারে, এপ্রিল থেকে জুন এর শেষ পর্যন্ত বৃষ্টি নাও হতে পারে? এই বছরের ২১শে ফেব্রুয়ারি 'ইসরো' তার যে রিপোর্ট প্রকাশ করেছে তাতে বলছে যে

